আমাদের দেশের প্রধানমন্ত্রী একটি মন্তব্য করেছিলেন যে, পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার স্কুলগুলিতে মার্কসবাদ পড়াচ্ছেন। ঐ বইগুলিতে মার্কসিজম-এর কিছু আছে কি না জানাবেন কি?

**মিঃ স্পিকার :** না, না, এটা হবে না।

**ডাঃ মানস ভুঁইয়া :** এক কোটি বই ছাপা হয়েছে বলছেন, কিন্তু আপনার কাছে এমন কোনও তথ্য আছে কিনা যে, স্টক ভেরিফিকেশনের পর দেখা গেছে যে ৫০ লক্ষের বেশি বই ছাপা হয় নি?

**শ্রী মহঃ আব্দুল বারি :** এই ধরনের কোনও অভিযোগ নেই। আপনার জানা থাকলে জানাবেন।

**শ্রী নিরঞ্জন মুখার্জি :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, কোনও পদ্ধতিতে ঐ বইগুলি বিলি করবার ব্যবস্থা হয়েছে এবং পশ্চিমবঙ্গের সমস্ত জেলায় একই পদ্ধতিতে বিলি করা হচ্ছে কি না?

**শ্রী মহঃ আব্দুল বারি :** আমরা এর আগেও জানিয়েছি যে জেলাগুলিতে স্বায়ত্ব শাসনের মাধ্যমে অর্থাৎ পঞ্চায়েত এবং পৌরসভার মাধ্যমে এবং কলকাতা জেলায় আমরা সরাসরি ডি. আই. অফিস থেকে বইগুলি দিয়ে থাকি। কলকাতা ছাড়া সমস্ত জেলাতে একই পদ্ধতিতে বইগুলি দেওয়া হয়।

**শ্রী অম্বিকা ব্যানার্জি :** এই প্রশ্ন এর আগে কয়েকবার করা হয়েছে এবং কলিং অ্যাটেনশন, মেনশনের মাধ্যমেও অনেকবার বলেছি। তখন আপনি বারবার বলেছেন যে বইগুলি খোলা বাজারে পাওয়া যাচ্ছে। খোলা বাজারে কারও কাছে ঐ বই পাওয়া গেলে পুলিশ তাকে অ্যারেস্ট করে কিনা এবং এই পর্যন্ত খোলা বাজারে বই বিক্রি করবার দায়ে কতজন মানুষকে ধরা হয়েছে?

**শ্রী মহঃ আব্দুল বারি :** খোলা বাজারে বই বিক্রির ঘটনা জানতে পারলে আমরা খোঁজ নিই। কিন্তু এই ঘটনা ঘটেনি। ২৪-পরগনা জেলার ক্যানিংয়ে একজনের কাছে একটি বই পাওয়া গিয়েছিল এবং সঙ্গে সঙ্গে পুলিশ তাকে ধরেছে এবং কেস হয়েছে।

## Enquiry of the Vigilance Commission against the officials of the Education Department and Directorate (School)

***732.** (Admitted Question No. *446.) **Shri Subrata Mukherjee** : Will the Minister-in-charge of the Education (Primary and Secondary) Department be pleased to state that —

(a) The actual number of officials (both Gazetted and non-Gazetted) of the Education (School) Department and Education (School) Directorate against whom the Vigilance Commission is at present making enquiry; and

[ 21st April, 1986 ]

(b) Against how many officials of the aforesaid Department and Directorate disciplinary action has been taken on the basis of the report of the Vigilance Commission ?

**Shri Kanti Biswas :**

(a) The Vigilance Commission, West Bengal is at present making enquiry against 7 (Seven) officials (erstwhile Gazetted and non-Gazetted) of the Education Department (School Education) and 171 Officials (erstwhile Gazetted and non-Gazetted) of Education Directorate (School).

In reply to question No. (b), I like to mention that the honourable Member, possibly due to inadvertancy, has failed to describe the period. Now, without mentioning the period it is difficult for me to reply the question, as to whether it should be from 1947 or from 1982, etc. In spite of that I have mentioned that figure from 1982.

(b) Departmental proceedings have been started against 25 officials of Education (School), Department and Education (School), Directorate. Of these, punishments have been imposed on 13 officials and 3 officials have been exonerated during last five years.

This figure is from 1982 to present day.

**Shri Subrata Mukherjee :** My question was categorical that when the enquiry against 7 officials of the Education Deptt. and 171 non-gazetted and gazetted officials of the Education Directorate is going on, what is the nature of the charge — whether it is corruption, nepotism, political or any other reason ?

**Shri Kanti Biswas :** Sir, lot of time will be required to mention it.

**Mr. Speaker :** Please lay it on the Table. আপনার নেচার অফ চার্জ বলা সম্ভব হবে?

[1-40 – 1-50 P.M.]

**শ্রী কান্তি বিশ্বাস :** কার বিরুদ্ধে কি চার্জ ছিল সেটা তো এখন বলা যাবে না। প্রশ্নটা ছিল কি কি অ্যাকশন নেওয়া হয়েছে। ১৭৭ জনের ব্যাপার, কার বিরুদ্ধে কি চার্জ আছে সেটা কি করে বলা যাবে? তবে এদের বিরুদ্ধে প্রসিডিংস ড্র করা হয়েছে।

**মিঃ স্পিকার :** কি ধরনের অ্যালিগেশন আছে অর্থাৎ নেচার অফ অ্যালিগেশন আপনি জানাতে পারবেন? এই ধরুন চুরি কি অন্য কিছু?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** অধিকাংশ ক্ষেত্রে ক্ষমতার অপব্যবহার করা হয়েছে। যেমন অন্যায় ভাবে টি. এ. বিল নিয়েছে, ভুল অ্যাকাউন্ট পরিবেশন করেছে ইত্যাদি এই ধরনের কাজ করেছে।

**Shri Subrata Mukherjee :** Sir, the normal practice is when the enquiry is going on, the Department is bound to say the nature of allegation.

**Mr. Speaker :** There are various kinds of allegation. So it is not possible for him to submit the entire thing now.

**Shri Subrata Mukherjee :** I only want to know the nature of allegation against 171 gazetted and non-gazetted officials.

**Shri Kanti Biswas :** The total is 178.

**Mr. Speaker :** Mr. Mukherjee, when enquiry is pending it is not proper for the Government to disclose secrecy of enquiry.

**Shri Subrata Mukherjee :** Sir, it is a public matter. So there is no bar either in the Constitution or in any rule. So why does he not reply to it ?

**Mr. Speaker :** Certain things are secret. At this stage the Government cannot disclose it. You can see the list.

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি, এই কোয়েশ্চেনটাতে যে ভাবে উত্তর চাওয়া হয়েছে তাতে আমি নিশ্চয়ই আপনার কাছ থেকে দাবি করতে পারি এই (এ) এবং (বি) এই ভাবে ব্রেক আপ করে ১৯৭২ এবং ১৯৭৭ সালের যে ফিগার আছে সেটা দিতে পারবেন?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** ১৯৭৩ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত ৬ জনের বিরুদ্ধে এনকোয়ারি করা হয়েছিল। তার মধ্যে ৩ জনকে শাস্তি দেওয়া হয়েছে এবং ৩ জনকে এক্সঅনারেটেড করা হয়েছে।

**Mr. Speaker :** Mr. Mukherjee, this question is a very open question. The Minister is to reply about the actual number of officials (both Gazetted and non-Gazetted) of the Education (School) Department and Education (School) Directorate against whom the Vigilance Commission is at present making enquiry. So, that can cover the period from 1972 to 1977 also.

**( N o i s e )**

**(Shri Subrata Mukherjee rose to speak)**

**Mr. Speaker :** Please take your seat, Mr. Mukherjee. I will go to the next question.

**দুগ্ধ উৎপাদকের দুধের দাম বৃদ্ধি**

*৭৩৩। (অনুমোদিত প্রশ্ন নং *৭১৫।) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** পশুপালন ও পশুচিকিৎসা (দুগ্ধ উন্নয়ন) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) দুগ্ধ উৎপাদকদের দুধের দাম বাড়ানোর বিষয়টি সরকার বিবেচনা করছেন কি; এবং

(খ) করে থাকলে ঐ বিষয়ে যে কমিটি গঠন করা হয়েছিল তার রিপোর্টে সুপারিশ করা হয়েছে কি?

**শ্রী অমৃতেন্দু মুখার্জি ঃ**

(ক) সরকার এখনও এ বিষয়ে কোনও সিদ্ধান্ত করেন নি।

(খ) যে কমিটি সরকার গঠন করেছিলেন তার রিপোর্ট সরকারের কাছে এসেছে। কমিটির সুপারিশ সরকার খতিয়ে দেখছেন।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি — এখন দুধের সংগ্রহ মূল্য কত, এবং সেটা কবে স্থির করা হয়েছে?

**শ্রী অমৃতেন্দু মুখার্জি ঃ** এটা একটা নির্দিষ্ট প্রশ্ন। সুতরাং নির্দিষ্ট ভাবে আপনি প্রশ্ন করলে আমি বলতে পারব। এই প্রশ্নের উত্তর দিতে গেলে অনেক সময় লাগবে। দুধের সংগ্রহ মূল্য কত, কবে এটা স্থির করা হয়েছে ইত্যাদি সব কিছু বাজেটের সময়ে পরিষ্কার করে বিস্তৃত ভাবেই বলেছি, আশা করি, আপনি সে সব শুনেছেন। এই সংগ্রহ মূল্য বাড়ানোর জন্য একটা কমিটি করা হয়েছিল, সেই কমিটি একটা রিপোর্ট আমাদের কাছে দিয়েছেন। এখন সেই রিপোর্টটা খতিয়ে দেখা হচ্ছে। আপনি এ বিষয়ে পুনরায় যদি প্রশ্ন করেন, তাহলে আমি নিশ্চয়ই তার উত্তর দেব।

**Mr. Speaker :** Starred question Number 734 is held over.

**Shri Subrata Mukherjee :** Why, Sir ? The question is very important. Recent happenings in Jadavpore University are very serious.

**Mr. Speaker :** Mr. Mukherjee, it is not a held over question. It is being held over for the first time.

**নূতন আবগারি নীতিতে বাড়তি রাজস্ব আদায়**

*৭৩৫। (অনুমোদিত প্রশ্ন নং *১৩৬০।) **শ্রী সরল দেব ঃ** আবগারি বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, নূতন আবগারি নীতি চালু করার ফলে রাজ্য সরকারের এ পর্যন্ত বাড়তি কত রাজস্ব আদায় হয়েছে?

**শ্রী বিমলানন্দ মুখার্জি ঃ**

সাম্প্রতিককালে নূতন কোনও আবগারি নীতি চালু হয় নি। সুতরাং প্রশ্ন স্পষ্ট না হ'লে যথাযথ উত্তর দেওয়া সম্ভব নয়।

আবগারি রাজস্ব প্রতি বছরই বাড়ছে। ১৯৭৬-৭৭ সালে ২৭.৪৩ কোটি টাকা থেকে বেড়ে ১৯৮৪-৮৫ সালে ৭৬.৮৮ কোটি টাকায় দাঁড়িয়েছে। ১৯৮৫-৮৬ সালে সুরাসারের ঘাটতির জন্যে ফেব্রুয়ারি মাস পর্যন্ত রাজস্ব ৫৮.৪৪ কোটি টাকা আদায় হয়েছে।

**শ্রী সরল দেব ঃ** এ পর্যন্ত, অর্থাৎ ১৯৮২ সাল থেকে ১৯৮৫ সালের ডিসেম্বর মাস পর্যন্ত সময়ে আপনি নূতন দোকান খোলবার জন্য কতগুলো লাইসেন্স দিয়েছেন?

**শ্রী বিমলানন্দ মুখার্জি ঃ** নোটিশ না দিলে এ ব্যাপারে বলা যাবে না।

**শ্রী সরল দেব ঃ** আপনার দপ্তর থেকে এম. এল. এ.-দের জন্য এমন কোনও বিধান আছে কি, এম. এল. এ.-দের নিজের নিজের এলাকায় কোনও দোকান হবে কি হবে না তার জন্য তাঁদের কাছ থেকে 'নো অবজেকশন' অথবা 'অবজেকশন' সার্টিফিকেট গেলে, তাতে তাঁদের আপত্তি থাকা সত্ত্বেও নূতন নূতন দোকান খোলা যাবে? অনেক জায়গায় এম. এল. এ.-দের এই রকম আপত্তি থাকা সত্ত্বেও আমরা দেখছি নূতন নূতন দোকান হচ্ছে, বিষয়টি কি তা আমাদের কাছে বলবেন কি?

[1-50 – 2-00 P.M.]

**শ্রী বিমলানন্দ মুখার্জি ঃ** ঘটনাটা ঠিক নয়, এম. এল. এ.-দের চিঠি দেওয়া হয়। রেজিস্টার্ড উইথ অ্যাকনোলেজমেন্ট ডিউ তাদের আপত্তি আছে কিনা জানা হয়, আপত্তি থাকলে সেখানে দোকান করতে দেওয়া হয় না। আরেকটা নিয়ম করা হয়েছে যে ৪৫ দিনের মধ্যে তাদের উত্তর দিতে হবে। অনেক ক্ষেত্রে দেখা গেছে একদম উত্তর দিচ্ছেন না সেই কারণে এই সময় সীমা করা হয়েছে। এই সময়ের ভেতরে উত্তর না দিলে বুঝব যে কোনও আপত্তি নেই।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, আপনার দপ্তরের অফিসাররা বা বিভাগীয় দায়িত্বে যারা আছেন তারা লাইসেন্স প্রদত্ত দোকান চালানোর থেকে লাইসেন্স বিহীন দোকান চালানোর দিকে নজর দিচ্ছেন, এই বিষয়ে আপনার কিছু জানা আছে কি?

**মিঃ স্পিকার ঃ** এ প্রশ্ন হয় না।

**শ্রী কামাখ্যাচরণ ঘোষ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন, কি আপনি বললেন যে আপনার বিভাগ থেকে এক্সাইজ ডিপার্টমেন্ট থেকে এম. এল. এ.-দের কাছে চিঠি যায়, তাদের জবাবি পেলে ৪৫ দিনের ধারে লাইসেন্স দেওয়া হয়। কিন্তু এইরকম কোনও চিঠি আজ পর্যন্ত পাই নি, এর কারণ কি খোঁজ করবেন কি?

**শ্রী বিমলানন্দ মুখার্জি ঃ** এই ধরনের কোনও ঘটনা ঘটলে আপনি জানাবেন নিশ্চয় খোঁজ করা হবে। চিঠি যায় রেজিস্টার্ড উইথ অ্যাকনলেজমেন্ট ডিউ।

[ 21st April, 1986 ]

**মিঃ স্পিকার ঃ** কামাখ্যা বাবু আপনার সাপলিমেন্টরি রেলিভেন্ট হচ্ছে না, আপনার কনস্টিটিউয়েন্সির এরিয়াতে যদি কোনও নূতন দোকান হত আর চিঠি না পেতেন তাহলে এই প্রশ্ন উঠত কিন্তু তা হয় নি।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, ওই যে ৫টি নূতন ধরনের লাইসেন্স চালু করবেন বলেছিলেন সেটা স্থগিত রেখেছেন কি, ওপেন বার সেটা আবার চালু করেছেন কি?

**শ্রী বিমলানন্দ মুখার্জি ঃ** স্থগিত আছে।

**শ্রী নিরঞ্জন মুখার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, যে ফরেন লিকারস শপ এবং কান্ট্রি লিকারস সপ কোনও কোনও জায়গায় দেওয়া হবে তার কোনও নীতি নির্ধারণ করা আছে কিনা এবং আরেকটি প্রশ্ন এম. এল. এ.-দের রেকমেনডেশনে দোকান করা বাধ্যতামূলক আছে কি না?

**শ্রী বিমলানন্দ মুখার্জি ঃ** এর উত্তর আমি আগে দিয়েছি, চিঠি যায় তাতে জানতে চায় সমর্থন আছে কিনা, সমর্থন থাকলে দোকান করতে দেওয়া হয়, না থাকলে দোকান বন্ধ করে দেওয়া হয়।

**Dr. Zainal Abedin :** Will the Hon'ble Minister of State for Excise Department be pleased to State as to the selection of sites of liquor shops and the dangers and injuries in the society is inversely proportionate to the revenue earned by the State Government ?

**Shri Bimalananda Mukherjee :** I know what is the danger. I do not like and my Government also does not like that people become more addicted to such situation. Due to social conditions it is increasing. There was prohibition in many States. Now only in Gujarat there is a prohibition. No other State has got any prohibition. Even in Gujarat there are smuggling cases. You perhaps know that twenty people died due to poisionous alchohol about six months back. We are trying to control it by more preventive works. Our revenue has increased not due to more shops or shops have increased but due to change in the duty structure. More duties are imposed on foreign liquors because rich section of the population take it. We do not extend increasing number of shops. You may see the figures stated previously on the floor of the House.

### হাওড়ার জি টি রোডে রামেশ্বর মালিয়া পশুপালন চিকিৎসালয়

*৭৩৬। (অনুমোদিত প্রশ্ন নং *২২৯৬।) **শ্রী অশোক ঘোষ ঃ** পশুপালন ও পশুচিকিৎসা বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, উত্তর হাওড়ার জি টি রোডে রামেশ্বর মালিয়া পশুপালন চিকিৎসালয়ের বাউন্ডারি দেওয়ালটি বহুদিন যাবৎ সংস্কারহীন অবস্থায় পড়ে আছে;

(খ) সত্য হলে, ঐ দেওয়ালটির পুনর্নির্মাণের জন্যে কোনও ব্যবস্থা গ্রহণ করা হয়েছে কিনা; এবং

(গ) ঐ চিকিৎসালয়টিতে বর্তমানে মোট কতজন কর্মী কাজ করেন?

**শ্রী অমৃতেন্দু মুখার্জি ঃ**

(ক) হ্যাঁ।

(খ) উক্ত হাসপাতালটি একটি ট্রাস্টি বোর্ড দ্বারা পরিচালিত। যেহেতু ইহা সরকারি হাসপাতাল নয়, সুতরাং সরকারের পক্ষে ঐ হাসপাতালের দেওয়াল সংস্কার করা সম্ভব নয়।

(গ) তিন জন।

**শ্রী অশোক ঘোষ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় আপনি বললেন যে এটা ট্রাস্টি বোর্ডের আন্ডারে আছে, এবং এই হসপিটালে যে তিন জন কর্মচারী আছে তাদেরকে সরকার মাইনে দেন না। আমি তাই বলতে চাইছি যে এই ট্রাস্টি বোর্ড এবং সরকারের সঙ্গে চুক্তি নিশ্চয় হয়েছে, যে দেওয়াল ভেঙে গিয়েছে এবং সেখানে যে সমাজ বিরোধীদের আড্ডা হয়েছে — এই ব্যাপারে সরকারের কাছে কোনও চিঠি ট্রাস্টি বোর্ড থেকে দেওয়া হয়েছে কিনা এটাকে সংস্কার করার জন্য।

**শ্রী অমৃতেন্দু মুখার্জি ঃ** মাননীয় সদস্য অনেক কিছু বিষয়েই অবগত আছেন। আমরা জানি সেখানে তিন জন যে কর্মচারী আছে — তার মধ্যে ভেটেনারি সার্জন একজন, আর একজনকেও আমাদের থেকে ডেপুটেশন রাখা হয়েছে, অন্য জন ট্রাস্টি বোর্ডের কর্মচারী। ১৯৭৭ সালে ট্রাস্টি বোর্ড হয়েছিল — তখন বোধ হয় মাননীয় সদস্য জন্মান নি। আমি এই ট্রাস্টি বোর্ডের কাগজপত্র দেখে জানতে পেরেছি ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট, চেয়ারম্যান যারা ট্রাস্টির তারা সকলেই মারা গেছেন। একজন মাত্র আছেন তাকেও খুঁজে পাওয়া যাচ্ছে না তিনি নাকি আসানসোলে থাকেন। তবে হাওড়ার এই হসপিটালটির প্রয়োজন আছে — কারণ সেখানে অনেক গরুর চিকিৎসা হয়। মাননীয় সদস্যকে বলব এই ট্রাস্টি বোর্ডের যারা এখনও বেঁচে আছেন তাদের খোঁজ করার জন্য এবং ওটাকে গভর্নরের নামে ফ্রি গিফট করার জন্য। পশ্চিমবাংলার মাননীয় রাজ্যপালের নামে জমি যদি দান করে দেন নিঃস্বার্থ দান—তাহলে এই হাসপাতালটির জন্য বিবেচনা করা যেতে পারে।

**শ্রী অশোক ঘোষ ঃ** স্যার, আপনি বললেন এখানে অনেক পশু চিকিৎসা হয় সরকারের রেকর্ডে আমরা দেখেছি — যেহেতু এটা আমার বিধানসভার এলাকার মধ্যে, সেই জন্য আমি বলছি এটা অত্যন্ত ভগ্ন অবস্থায় রয়েছে এবং সেখানে তিনজনের বেশি বসার জায়গা নেই। সেই জন্য এখানকার মানুষ একটা মাস পিটিশন দিয়েছে যে এটাকে সাধারণ হসপিটাল করা যায় কিনা, এই ধরনের দাবি তারা করলে আপনারা সেটা বিবেচনা করবেন কি?

**শ্রী অমৃতেন্দু মুখার্জি ঃ** মাননীয় সদস্য নিশ্চয় বুঝতে পারছেন যে আইনগত প্রশ্ন এখানে আছে। এই সম্পত্তির ব্যাপারে বলছি এটা সদস্যেরও নয়, সরকারের নয় — তবে মাস পিটিশন হলে সেই সম্পত্তি নেওয়া যাবে কিনা সেটা বিবেচনা করতে হবে। মাননীয় সদস্যাকে বলি যেহেতু এটা তাঁর কনস্টিটিউয়েন্সির মধ্যে, এবং তিনি একজন প্রভাবশালী লোক সেইহেতু এটা তাঁর দেখা উচিত। এখনও পর্যন্ত ট্রাস্টি বোর্ডের একজন মাত্র বেঁচে আছে। তাঁরা যদি এটাকে মাননীয় রাজ্যপালের নামে বিনা শর্তে দান করে দেন তাহলে এখানে পশু হসপিটাল করতে পারি। এখানে ৭ কাঠা জমি ছিল, বর্তমানে সেটা আড়াই কাঠায় এসেছে, বাকিটা জবর দখল হয়ে গেছে। সমাজ বিরোধীদের জন্য হসপিটালটি অত্যন্ত ভগ্ন অবস্থায় রয়েছে — এই ভাবে হাসপাতাল চালানো যায় না। সেই জন্য সদস্যাকে বলছি আপনার মারফৎ এই জমি অবিলম্বে যাতে রাজ্যপালের নামে দান পত্র করে দেওয়া যায় সেটা দেখুন।

### উত্তর বাংলায় লাইব্রেরিয়ানশিপ ট্রেনিং কেন্দ্র

*৭৩৭। (অনুমোদিত প্রশ্ন নং *১৫৫৬।) **শ্রী বিমলকান্তি বসু ঃ** শিক্ষা (সামাজিক, অ-প্রথাগত ও গ্রন্থাগার) বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমানে উত্তর বাংলায় লাইব্রেরিয়ানশিপ ট্রেনিং কেন্দ্র কোথায় কোথায় আছে; এবং

(খ) কোচবিহার জেলায় ঐ জাতীয় প্রশিক্ষণ কেন্দ্র স্থাপনের কোনও প্রস্তাব সরকারের বিবেচনাধীন আছে কি?

[2-00 – 2-10 P.M.]

**শ্রীমতী ছায়া বেরা ঃ**

(ক) দার্জিলিং জেলার কালিম্পং শহরে আছে।

(খ) আপাতত নেই।

**শ্রী সরল দেব ঃ** শিলিগুড়িতে এই ধরনের লাইব্রেরিয়ান ট্রেনিং সেন্টার আছে কি?

**শ্রীমতী ছায়া বেরা ঃ** না, নেই।

**শ্রী সরল দেব ঃ** লাইব্রেরিয়ানশিপ ট্রেনিংশিপ গ্রহণ করতে গেলে ভর্তি হবার পদ্ধতি কি, কতদিনের কোর্স এবং সেখান থেকে যারা পাশ করে আসছে তাদের সংখ্যা কত?

**শ্রীমতী ছায়া বেরা ঃ** সংখ্যা জানাতে গেলে নোটিশ চাই। এর ব্যবস্থা বানীপুর, রহড়া, কালিম্পং এবং আর একটা বেঙ্গল লাইব্রেরি অ্যাসোসিয়েশনে আছে। সেখানে ৬ মাসের কোর্স। তাদের পরীক্ষা হয় মার্কের বেসিসে এবং ইন্টারভিউ করে তার ভিত্তিতে ভর্তি করা হয়। আগামী সেশান যখন শুরু হবে তখন থেকে ফ্রেশার নেব এবং সেইভাবে আমরা কমিটি তৈরি করেছি। কিভাবে তাদের ইন্টারভিউ নেওয়া হবে সেই ভাবে চিন্তা ভাবনা করে আমরা

একটা রুল তৈরি করব।

**শ্রী সরল দেব ঃ** কুচবিহারে এই ধরনের ট্রেনিং সেন্টার স্থাপন করার ক্ষেত্রে ভবিষ্যতে বিবেচনা করবেন কি?

**শ্রীমতী ছায়া বেরা ঃ** এখন বলা যাবে না।

**শ্রী ধীরেন সেন ঃ** ট্রেনিং স্কীমে কতজন ফ্রেশার নেওয়া হবে?

**শ্রীমতী ছায়া বেরা ঃ** নোটিশ দিলে বলতে পারব।

**শ্রী কামাখ্যাচরণ ঘোষ ঃ** মেদিনীপুরে এই রকম কোনও ট্রেনিং কোর্স খোলার জন্য চিন্তা করছেন কি?

**শ্রীমতী ছায়া বেরা ঃ** আপাতত নেই।

**Mr. Speaker :** Question hour is over.

## Starred Questions
## (to which written answers were laid on the table)

### গ্রামাঞ্চলে আদিবাসী ক্লাবগুলিতে বাৎসরিক ক্রীড়া অনুষ্ঠান

***৭৩৯।** (অনুমোদিত প্রশ্ন নং *২১৬৩।) **শ্রী মহেশ্বর মুর্মু ঃ** ক্রীড়া ও যুব-কল্যাণ (ক্রীড়া) বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ইহা কি সত্য যে, পশ্চিমবঙ্গের গ্রামাঞ্চলে আদিবাসী ক্লাবগুলিতে বাৎসরিক ক্রীড়া অনুষ্ঠান হইতেছে; এবং

(খ) সত্য হইলে, এই সমস্ত ক্লাবগুলিকে আর্থিক সাহায্য দেওয়া হয় কি না?

**ক্রীড়া ও যুব কল্যান (ক্রীড়া) বিভাগের মন্ত্রী ঃ**

(ক) এ বিষয়ে সরকারের কাছে কোনও বিশেষ তথ্য নেই। তবে যুব কল্যাণ বিভাগ আয়োজিত বার্ষিক ক্রীড়া উৎসব যখন ব্লক পর্যায়ে অনুষ্ঠিত হয় তখন বিভিন্ন ক্লাব থেকে অন্যান্য সকলের সঙ্গে আদিবাসী প্রতিযোগিরাও যোগদান করেন।

(খ) প্রশ্ন ওঠে না।

### পশ্চিমবঙ্গ মধ্যশিক্ষা পর্ষদ কর্তৃক প্রকাশিত পুস্তক বাজারে অতিরিক্ত মূল্যে বিক্রয়

***৭৪০।** (অনুমোদিত প্রশ্ন নং *৩৩৩।) **শ্রী নীরোদ রায়চৌধুরি ঃ** শিক্ষা (মাধ্যমিক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ইহা কি সত্য যে, পশ্চিমবঙ্গ মধ্যশিক্ষা পর্ষদ কর্তৃক প্রকাশিত মাধ্যমিক স্তরের বিভিন্ন পুস্তক বাজারে দ্বিগুণ/তিনগুণ মূল্যে বিক্রয় হইতেছে; এবং

(খ) সত্য হইলে, এর বিরুদ্ধে সরকার কি ব্যবস্থা গ্রহণ করিতেছেন?

**শিক্ষা (মাধ্যমিক) বিভাগের মন্ত্রী ঃ**

(ক) এ রকম কোনও তথ্য সরকারের কাছে নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

## কুলতলী থানার পূর্ব ও পশ্চিম দেবীপুরে আদিবাসী ও উদ্বাস্তু পরিবারের পুনর্বাসন

*৭৪১। (অনুমোদিত প্রশ্ন নং *২৩০৭।) **শ্রী প্রবোধ পুরকায়েত ঃ** উদ্বাস্তু, ত্রাণ ও পুনর্বাসন বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) কুলতলী থানার পূর্ব দেবীপুর ও পশ্চিম দেবীপুর মৌজায় দরিদ্র আদিবাসী ও উদ্বাস্তু পরিবারের পুনর্বাসনের জন্য জমি অধিগ্রহণ করা হইয়াছে কি;

(খ) হইয়া থাকিলে, কতগুলি স্থানীয় অদিবাসী ও উদ্বাস্তু পরিবারকে ঐ জমিতে পুনর্বাসন দেওয়া হইয়াছে; এবং

(গ) বর্তমানে ঐ সমস্ত পরিবারগুলি তাঁদের প্রাপ্ত জমির দখল পাইয়াছেন কিনা?

**উদ্বাস্তু, ত্রান ও পুনর্বাসন বিভাগের মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) প্রশ্ন ওঠে না।

## বয়স্ক শিক্ষাকেন্দ্রগুলিতে ইনস্ট্রাক্টর নিয়োগ

*৭৪২। (অনুমোদিত প্রশ্ন নং *১৯৬৫।) **শ্রী কমলাকান্ত মাহাতো ঃ** শিক্ষা (সামাজিক, অপ্রথাগত ও গ্রন্থাগার) বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) ইহা কি সত্য যে, —

(১) ব্যবহারিক বয়স্ক শিক্ষাকেন্দ্রগুলি একমাত্র মাধ্যমিক পরীক্ষার উত্তীর্ণ ব্যক্তিদেরই ইনস্ট্রাক্টর হিসাবে নিয়োগ করার নির্দেশ দেওয়া হয়েছে, ও

(২) কর্মরত মাধ্যমিক অনুত্তীর্ণ ইনস্ট্রাক্টরদের ১৯৮৬ সালের ডিসেম্বর মাস হতে কাজ করার সুযোগ থেকে বঞ্চিত করা হচ্ছে; এবং

(খ) সত্য হলে, পশ্চিমবঙ্গে এই শ্রেণীর কতজন ইনস্ট্রাক্টরকে ছাঁটাই করার সম্ভাবনা আছে?

**শিক্ষা (সামাজিক, অপ্রথাগত ও গ্রন্থাগার) বিভাগের মন্ত্রী ঃ**

(ক) (১) না।

(২) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**১৯৭৬ সালে শহর ও গ্রামীণ পাঠাগারের সংখ্যা**

*৭৪৩। (অনুমোদিত প্রশ্ন নং *২৪৩৭।) **শ্রী মাধবেন্দু মোহান্ত ঃ** শিক্ষা (সামাজিক, অ-প্রথাগত ও গ্রন্থাগার) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ১৯৭৬ সালে শহর এবং গ্রামীণ পাঠাগারের সংখ্যা কত ছিল; এবং

(খ) বর্তমানে এই সংখ্যা কত?

**শিক্ষা (সামাজিক, অ-প্রথাগত ও গ্রন্থাগার) বিভাগের মন্ত্রী ঃ**

(ক) শহর গ্রন্থাগার ৩৭টি এবং গ্রামীণ গ্রন্থাগার ৭০১টি।

(খ) শহর গ্রন্থাগার ৯২০টি এবং গ্রামীণ গ্রন্থাগার ২২৭৬টি।

**কাঁথি স্টেডিয়ামের কাজ**

*৭৪৪। (অনুমোদিত প্রশ্ন নং *২৪৫০।) **শ্রী প্রশান্ত প্রধান ঃ** ক্রীড়া ও যুব-কল্যাণ (ক্রীড়া) বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) মেদিনীপুর জেলার কাঁথি স্টেডিয়ামের কাজ বর্তমানে কোনও পর্যায়ে আছে;

(খ) ঐ স্টেডিয়ামের জন্যে,—

(১) মোট কত টাকা বরাদ্দ করা হইয়াছে, ও

(২) ইহার মধ্যে কত টাকা ব্যয় করা হইয়াছে; এবং

(গ) কবে নাগাদ এই কাজ শেষ হইবে বলিয়া আশা করা যায়?

**ক্রীড়া ও যুব কল্যাণ (ক্রীড়া) বিভাগের মন্ত্রী ঃ**

(ক) প্রথম পর্যায়ের নিম্নলিখিত কাজগুলি সম্পূর্ণ হয়েছে ঃ—

(১) চার ধারের প্রাচীর,

(২) প্যাভিলিয়ন ভবন,

(৩) পূর্বদিকের প্রাচীর সংলগ্ন রাস্তা।

(খ) (১) এ পর্যন্ত মোট তিন লক্ষ টাকা সরকারি অনুদান মঞ্জুর করা হয়েছে।

(২) চার লক্ষ তিরিশ হাজার ছয় শত আঠাশ টাকা বিরানব্বই পয়সা ব্যয় হয়েছে। এর মধ্যে স্থানীয় ভাবে সংগৃহীত অর্থের খরচও ধরা আছে।

(গ) দ্বিতীয় পর্যায়ের কোনও প্রস্তাব এখনও আমাদের কাছে আসে নি।

**পুরুলিয়া জেলায় মাধ্যমিক দপ্তরের সিনেমা শো দেখাবার প্রোজেক্টার**

*৭৪৫। (অনুমোদিত প্রশ্ন নং *৩৫২।) **শ্রী নটবর বাগদী ঃ** শিক্ষা (মাধ্যমিক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) পুরুলিয়া জেলায় মাধ্যমিক দপ্তরের সিনেমা শো দেখাবার কোনও প্রোজেক্টার আছে কি;

(খ) থাকলে, বিগত পাঁচ বৎসরে ঐ প্রোজেক্টার ঐ জেলায় কতগুলো স্কুলে প্রোগ্রাম করেছে; এবং

(গ) প্রোজেক্টারটি জেলার কোথায় রাখা হয়?

**শিক্ষা (মাধ্যমিক) বিভাগের মন্ত্রী ঃ**

(ক) নাই।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) প্রশ্ন ওঠে না।

**বহরমপুরে পশুপালন ও দুগ্ধ সরবরাহ প্রকল্প**

*৭৪৬। (অনুমোদিত প্রশ্ন নং *১৯৪৩।) **শ্রী অমলেন্দ্র রায় ঃ** পশুপালন ও পশুচিকিৎসা বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) বহরমপুরের পশুপালন ও দুগ্ধ সরবরাহ বিভাগের প্রকল্পগুলো চালু হতে বিলম্ব হওয়ার কারণ কি; এবং

(খ) প্রকল্পগুলো চালু করার জন্য কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**পশুপালন ও পশু চিকিৎসা বিভাগের মন্ত্রী ঃ**

(ক) ও (খ) বহরমপুরে পশুপালন ও পশুচিকিৎসা বিভাগ একাধিক প্রকল্পের কাজ হাতে নিয়েছেন। বর্তমানে বিভিন্ন প্রকল্প বিভিন্ন পর্যায়ে রয়েছে। সুনির্দিষ্ট ভাবে কোনও প্রকল্পের উল্লেখ না থাকায় এ বিষয়ে সঠিক উত্তর দেওয়া সম্ভব নহে।

## আদিবাসী ও তফসিলি ছাত্রছাত্রী

***৭৪৮।** (অনুমোদিত প্রশ্ন নং *১০৬৮।) **শ্রী রামপদ মান্ডি :** শিক্ষা (মাধ্যমিক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, মাধ্যমিক ও উচ্চ মাধ্যমিকের বিভিন্ন স্তরে আদিবাসী ও তফসিলি ছাত্রছাত্রীদের বিভিন্ন অনুদান পাওয়ার জন্য এবং নূতন শিক্ষার্থী নিয়োগ বা বিদ্যালয় পরিবর্তনের ক্ষেত্রে আবেদনপত্রের সঙ্গে ফটো দেওয়া বাধ্যতামূলক কিনা?

**শিক্ষা (মাধ্যমিক) বিভাগের মন্ত্রী :**

না।

## পশ্চিম দিনাজপুর জেলায় রায়গঞ্জ পলিটেকনিক

***৭৪৯।** (অনুমোদিত প্রশ্ন নং *২১৪৪।) **শ্রী দীপেন্দ্র বর্মণ :** শিক্ষা (উচ্চতর) বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) পশ্চিম দিনাজপুর জেলার রায়গঞ্জ পলিটেকনিকের কাজ বর্তমানে কোনও পর্যায়ে আছে;

(খ) উক্ত পলিটেকনিকে কোনও কোনও বিষয়ে শিক্ষাদান করা হবে; এবং

(গ) ঐ প্রতিষ্ঠানে মোট কতজন ছাত্র বিভিন্ন বিষয়ে শিক্ষালাভ করতে পারবেন?

**শিক্ষা (উচ্চতর) বিভাগের মন্ত্রী :**

(ক) রায়গঞ্জে পলিটেকনিকের বিল্ডিং সংক্রান্ত কাজ সমাপ্তির পথে। বিদ্যুৎ সরবরাহের কাজ বাকি আছে। এই বিষয়েও প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করা হয়েছে।

(খ) ও (গ) উক্ত পলিটেকনিকে নিম্নলিখিত বিষয়ে শিক্ষাদান করা হবে। বিভিন্ন বিষয়ে অনুমোদিত আসন সংখ্যাও দেওয়া হল :—

| বিষয় | অনুমোদিত আসন সংখ্যা |
|---|---|
| ১। সিভিল ইঞ্জিনিয়ারিং | ৬০ |
| ২। এগ্রিকালচারাল ইঞ্জিনিয়ারিং | ৩০ |
| ৩। অটোমোবাইল ইঞ্জিনিয়ারিং | ৩০ |

## বাসন্তী ব্লকের মসজিদবাড়ি পার্বতী হাই স্কুলের ম্যানেজিং কমিটি

***৭৫০।** (অনুমোদিত প্রশ্ন নং *১৬৩৭।) **শ্রী সুভাষ নস্কর :** শিক্ষা (মাধ্যমিক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) ইহা কি সত্য যে, চব্বিশ পরগনা জেলার বাসন্তী ব্লকের মসজিদবাড়ি পার্বতী হাই

স্কুলের ম্যানেজিং কমিটির অফিস বেয়ারার নির্বাচন বর্তমানে স্থগিত আছে; এবং

(খ) সত্য হলে, এর কারণ কি?

**শিক্ষা (মাধ্যমিক) বিভাগের মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) উক্ত বিদ্যালয়ের আয়ব্যয়ের হিসাবে গরমিল থাকার দরুন বিষয়টি বর্তমানে পুলিশি তদন্তের পর্যায়ে আছে। সুষ্ঠু তদন্তের স্বার্থে সহকারি বিদ্যালয় পরিদর্শক (মাধ্যমিক), ২৪ পরগনা-কে প্রথমে উক্ত বিদ্যালয়ের ডি. ডি. ও. হিসাবে এবং পরে প্রশাসক রূপে নিয়োগ করা হয়েছে।

### নিম্ন মাধ্যমিক, মাধ্যমিক ও উচ্চ মাধ্যমিক বিদ্যালয়ের মঞ্জুরি

*৭৫১। (অনুমোদিত প্রশ্ন নং *২২৮১।) **শ্রী মণীন্দ্রনাথ জানা ঃ** শিক্ষা (মাধ্যমিক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) ১৯৮৫-৮৬ সালের আর্থিক বছরে পশ্চিমবঙ্গে কতগুলো নিম্ন মাধ্যমিক, মাধ্যমিক ও উচ্চ মাধ্যমিক বিদ্যালয় মঞ্জুর করার পরিকল্পনা ছিল;

(খ) ঐসব বিদ্যালয়ের সবকটিকে মঞ্জুর করা হয়েছে কিনা; এবং

(গ) না হলে, তার কারণ কি?

**শিক্ষা (মাধ্যমিক) বিভাগের মন্ত্রী ঃ**

(ক) নিম্ন মাদ্রাসাসহ নিম্ন মাধ্যমিক বিদ্যালয় — ২৫০টি

হাই মাদ্রাসাসহ মাধ্যমিক বিদ্যালয় — ১৫০টি

উচ্চতর মাধ্যমিক বিদ্যালয় — ৪৭টি

(খ) ৪৭টি উচ্চতর মাধ্যমিক বিদ্যালয়গুলিকে মঞ্জুর করা হয়েছে। বাকি, অন্যান্য বিদ্যালয়গুলিকে এখনও মঞ্জুর করা হয় নি।

(গ) কেন্দ্রীয় বাছাই কমিটির সুপারিশ পাওয়ার পরই নিম্ন মাধ্যমিক ও মাধ্যমিক বিদ্যালয়গুলির স্বীকৃতি দানের ব্যবস্থা গ্রহণ করা হবে।

### দুবরাজপুরে শ্রী শ্রী সারদেশ্বরী বালিকা বিদ্যলয়ের মঞ্জুরি সম্পর্কে রিপোর্ট

*৭৫২। (অনুমোদিত প্রশ্ন নং *২৩১৩।) **শ্রী সাত্বিককুমার রায় ঃ** শিক্ষা (মাধ্যমিক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ইহা কি সত্য যে, বীরভূম জেলায় দুবরাজপুরে শ্রী শ্রী সারদেশ্বরী বালিকা বিদ্যালয়টি পরিদর্শনের জন্য সরকারি নির্দেশে বীরভূম জেলার ইন্সপেকশন টিম বিদ্যালয়টি

পরিদর্শন করিয়া অদ্যাবধি সরকারের নিকট রিপোর্ট পেশ করেন নাই;

(খ) সত্য হইলে, রিপোর্ট পেশ না করার কারণ কি; এবং

(গ) কবে নাগাদ উক্ত বিদ্যালয়টির মঞ্জুরি পাওয়া যাইবে বলিয়া আশা করা যায়?

**শিক্ষা (মাধ্যমিক) বিভাগের মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ। সুনির্দিষ্ট কারণে জেলা পরিদর্শন টিম কাঙ্ক্ষিত প্রতিবেদন পেশ করতে পারেন নি।

(খ) সরকারি সিদ্ধান্ত অনুযায়ী এসব ক্ষেত্রে কোনও সংগঠন-শিক্ষক-শিক্ষাকর্মীদের নিয়োগের কোনও সুযোগ নেই। কিন্তু আলোচ্য বিদ্যালয়টিকে স্বীকৃতি দিলে অসুবিধা সৃষ্টি হবে — সেই কারণে প্রতিবেদন পেশ করা হয় নি।

(গ) উল্লিখিত অসুবিধা বিদূরিত না হওয়া পর্যন্ত বিষয়টি বিবেচনা করা যাবে না। সেজন্য কোনও সময়ও বলা সম্ভব নয়।

### কাগজের দাম বৃদ্ধিতে ছাত্রছাত্রীদের অসুবিধা

*৭৫৩। (অনুমোদিত প্রশ্ন নং *২৪৯৯।) **শ্রী প্রভঞ্জনকুমার মন্ডল ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) সরকার কি অবগত আছেন যে, কাগজের দাম বৃদ্ধি পাওয়ায় ছাত্রছাত্রীরা প্রয়োজনীয় খাতাপত্র কিনতে পারছে না; এবং

(খ) অবগত থাকিলে, বিভিন্ন বিদ্যালয়ে সরাসরি স্বল্পমূল্যে খাতা সরবরাহের কোনও পরিকল্পনা সরকার গ্রহণ করেছেন কি?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) বর্তমানে রেশন দোকান এবং কনজুমার্স কো-অপারেটিভ স্টোর্সের মাধ্যমে স্বল্পমূল্যে খাতা বিতরণের ব্যবস্থা আছে।

## ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** To-day I have received four notices of adjounment motion. The first is from Shri Shamsuddin Ahmed on the subject of acute scarcity of drinking water in the State. The second is from Shri Ashok Ghosh on the subject of collapse of a portion of the second Hooghly Bridge causing serious injury to many workers. The third is

from Shri Kashinath Mishra and Shri Ashok Ghosh on the subject of serious injury to 22 labourers due to collapse of a portion of the Second Hooghly Bridge on 20.4.86 and the last is from Shri Satya Ranjan Bapuli and Shri Abdul Mannan on the subject of collapse of a portion of the Second Hooghly Bridge causing serious injury to many workers.

On the subject of the first motion, the Minister concerned made a statement in the House on 8th April, 1986. This motion is, therefore, out of order. The second motion tabled by Shri Ashok Ghosh is also out of order as Shri Ghosh has tabled the third motion on the same subject along with Shri Kashinath Misra. With regard to third and fourth motions, the members may draw the attention of the Minister concerned through Calling Attention, mention, questions etc. I, therefore withhold my consent to the above two motions. One member of the party may, however, read out the text of the motion as amended.

**শ্রী অশোক ঘোষ ঃ** স্যার, জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তাঁর কাজ মুলতুবি রাখছেন। বিষয়টি হল ঃ— গতকাল ২০।৪।৮৬ তারিখে দ্বিতীয় হুগলি সেতুর একটি অংশ আকস্মিক ভাঙ্গনের ফলে ১৬।১৭ জন শ্রমিককে গুরুতর জখম অবস্থায় হাসপাতালে পাঠাতে হয়। অত্যন্ত নিম্নমানের কাজের ফলে এই দুর্ঘটনা। সেতুর এই অংশ ভাঙ্গার ফলে আর্থিক ক্ষয়ক্ষতির পরিমাণ প্রায় ১৫ লক্ষ টাকা। যে ঠিকাদারি সংস্থা এর সঙ্গে জড়িত তাদের বিরুদ্ধে উপযুক্ত শাস্তির ব্যবস্থা রাজ্য সরকারের গ্রহণ করা উচিত।

## Calling Attention To Matters Of Urgent Public Importance

**Mr. Speaker :** I have received three notices of Calling attention, namely :—

1. Proposal for a over-bridge at No. 1 Rail Gate, Habra — Shri Nirode RoyChowdhury.

2. Alleged rape of one Smt. Sarmila Khatun by a Councillor of Calcutta Corporation on 18.4.86 — Shri Kashinath Mishra.

3. Reported collapse of some portion of the approach road of Second Hooghly Bridge on 20.4.86 — Shri Deba Prasad Sarker, Shri Shish Mohamad, Shri Shamsuddin Ahmed, Shri Gyan Singh Sohanpal, Shri Sadhan Chattopadhyay, Shri Sumanta Kumar Hira, and Shri Ambica Banerjee.

I have selected the notice of Shri Deba Prasad Sarkar, Shri Shish Mohammad, Shri Shamsuddin Ahmed, Shri Gyan Singh Sohanpal, Shri Sadhan Chattopadhyay, Shri Sumanta Kumar Hira and Shri Ambica Banerjee on the subject of reported collapse of some portion of the approach road of Second Hooghly Bridge on 20.4.86.

The Minister-in charge may please make a statement today, if possible or give a date.

**Shri Patit Paban Pathak :** On 25th April, 1986, Sir.

## Motion for extension of time for presentation of Report of the Select Committee on the West Bengal Open University Bill, 1985.

**Shri Sambhu Charan Ghosh :** Sir, I beg to move that the time for presentation of the Report of the Select Committee on the West Bengal Open University Bill, 1985 be extended till the end of the next session.

The motion was then put and agreed to.

**Dr. Zainal Abedin :** Mr. Speaker Sir, we will be deeply obliged if you can tell us as to what are the requirements for the proper constitution of the House. Honourable Member Shri Subrata Mukherjee drew your attention to the fact that Mace should enter the House before the Speaker enters the House. The question arises whether the House can start functioning before the Mace is placed on the Table. Sir, this is the custom for more than two hundred years long. Sir, I invite your attention to page 234 of Erskin May — 20th Edition. I quote — "The chief characteristics attaching to the office of Speaker in the House of Commons are authority and impartiality. As a symbol of his authority he is accompanied by the Royal Mace which is borne

before him when entering and leaving the Chamber and upon state occasions by the Sergeant at Arms attending the House of Commons, and is placed upon the table when he is the Chair''.

My submission to you, Sir, what are the factors, what are the conditions necessary to be fulfilled for the proper constitution of the House and the resumption of work thereafter by the Chair. Sir, we feel, we follow the West Minister type of democracy where proper placing of the Mace — not in the wrong position even — is absolutely necessary.

Sir, I invite your attention to an event when in 1961-62, you can verify it from proceedings of the House of Commons in which a debate arose while the Mace was placed in a wrong position. The Speaker then took a decision that it did not intervene ruling of the Speaker, authority of the Speaker, if the Mace was kept in a wrong position. But subsequently the procedure was clear from several debates. I invite your attention to debate of House of Commons Parliamentary debate, 1961-62, Vol. 650, No. 27, December 26th, Pages 328-1318.

The Speaker was pleased to observe then that on a particular, certain occasion an offender was brought to Bar of the House, but subsequently several members including the Leader of the Opposition, and the Leader of the House, I believe, Mr. Heral McMilan was there, rose on several occasions. It was established by their arguments and the ruling of the chair that the placing of the Mace and the entrance of the Mace was a pre-condition of the resumption of the authority by the Chair. Proceedings of the House can only start and the House is properly constituted by placement of Mace in the House of Commons.

Sir, my submission is that if we follow the tradition, it is material. It has happened in this House as early as 1939 when the Mace had been taken away by the Member of the Opposition. My contention is that unless the Mace is properly carried and is placed in proper position not in the wrong position — the House is not constituted.

If the Mace is tabled on the proper position, the House constitutes. If it is taken away then you have no authority, we have no authority. It is the proper proceedings of the House of Commons. If we are

following that then there is no other alternative. I submit to your good self, Sir and I will request you to please guide us as to what are the conditions necessary for the constitution of the House and starting of the business of the House. I have referred to quotations as much as I could have gathered. Please enlighten me.

**Shri Subrata Mukherjee :** Sir, Speaker's position is not an ordinary one. It has some meaning, some significance, some sort of guidelines in the House of Commons and in our Parliament too.

স্যার, হাউস অফ কমন্সের কনভেনশনের মধ্য দিয়ে হয় বলে মেস প্র্যাকটিস আরও ডিটেল নেই।

Because convention is there and that convention is more or less much more important and not less important than our Constitution itself. Sir, if you go through para 3 of page 328 of Practice and Procedure of Parliament of Kaul and Shakdher, you will find, "at the commencement of a sitting, the Speaker or, in his absence any other Presiding Officer enters the Chamber from the room of the Speaker which is just behind Speaker's Chair, x preceeded by the Marshal who announces the Speaker, the Deputy Speaker or the Presiding Officer. Along with the Mace, Marshal will come first and then Speaker. Without Mace Marshal cannot enter here. But what happened today ? After your entrance and after you have started the business then Mace entered here and placed on the scheduled table. Absolutely it is not in the normal practice.

[2-10 – 2-20 P.M.]

যার জন্য আমি আপনার কাছে অনুরোধ করছি হোল হাউসে আপনার রোল, নর্মাল প্র্যাক্টিস আন ল'ফুল হয়ে যায়, ইললিগ্যাল হয়ে যায় যদি এই কনভেনশনকে আপনি ব্রেক করেন। বিকজ ইউ আর নট বিয়ন্ড দি মেস, মেসকে নিয়ে আপনার হাউসের প্রোসিডিংস। আমি মনে করি আজকে হাউসের এই প্রোসিডিংস আপনি কিভাবে রেক্টিফাই করবেন জানি না, আমি সাজেশন দিতে চাই না, কিন্তু আন্ডাউটেডলি একটা ইললিগ্যাল কাজ হয়েছে, কনভেনশন ব্রেক করা হয়েছে।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মেস নিয়ে যে আলোচনা হচ্ছে সে সম্বন্ধে ডাঃ আবেদিন বা কংগ্রেস দলের চিফ হুইপ যা বললেন সেটা আংশিক একটা দিক তাঁরা এখানে তুলে ধরেছেন এই সম্বন্ধে গোটা জিনিসটা যেভাবে আলোচনা করা হয়েছে, যেগুলি ওঁরা কোট করলেন, গোটা জিনিসটা দেখা দরকার। এটাই প্র্যাক্টিস চলে আসছে ঠিকই, কিন্তু এটা ডিসকার্ড হয়ে গেছে। আমাদের দেশেও সব লেজিসলেচারে এটা নেই। কন্সটিটিউশনালি যদি এটার পজিশন এই হয় যে এটা ছাড়া কিছু চলতে পারে না তাহলে

যেসব হাউসে এটা নেই সেখানে চলছে কি করে? কাজেই পুরানো প্র্যাক্টিস আছে, এখনও এটা ডিসকার্ড করা হয় নি, ডিসকার্ড করতে চাইলে ডিসকার্ড করা যায়। যেখানে এটা রাখা হয়েছে একটা সিস্টেম চলছে চলছে এই রকমভাবে রাখা আছে। কিন্তু আজকে যদি গদা নিয়ে এখান থেকে কেউ চলে যান তাহলে হাউসের সমস্ত কাজ বন্ধ হয়ে যাবে কিনা যেটা বৃটিশ আমলে হত সেটা এখন বিতর্কের বিষয়। সেই বিষয়ে বিতর্ক হচ্ছে — অনেক পার্লামেন্টারিয়ান বক্তৃতায় অংশ নিয়েছেন। কাজে কাজেই এই ব্যাপারে যদি কোনও মতামত দিতে চান স্পষ্টভাবে, তাহলে আমার মনে হয় একটু ভাল করে একজামিন করে দেখতে হবে। ওঁরা যেটা বলেছেন, সেটা একপেশে। সেইজন্য বলছি একটু ভাল করে একজামিন করার দরকার আছে। পরে আপনি এইসব কথার উত্তর দেবেন।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** স্যার, আপনি জানেন আগে এই হাউসে এই মেস নিয়ে অনেক কান্ড ঘটে গেছে। একবার এই মেস কেড়ে নিয়ে যাবার পর হাউস বন্ধ হয়ে গিয়েছিল। অন্য হাউসে কি হয়েছে, না হয়েছে, জানি না। আমাদের এখানে মেস নিয়ে অনেক ঘটনা ঘটেছে। এটা যদি না থাকে .....

If it is so, the continuation of the House will be completely illegal.

**Mr. Speaker :** A point of order which has been raised by the Member, Shri Subrata Mukherjee — it is a very interesting point of order. He contends that when I took the Chair today, the Mace was not in its proper position and as such, the proceedings of the House was illegal. Dr. Zainal Abedin has referred to May's parliamentary practice and he has referred to an incident in 1939 when some honourable Members had removed the Mace from the precinct of the House and questions arose whether the Assembly could be in Session in absence of the Mace.

Much water had flowed down the Ganga and the Tames since then. The Mace in the House of Commons is a symbol of power. The Sergeant at Arms can arrest without a warrant, with a Mace. That is the convention and custom in the House of Commons. No such convention and customs prevail in our country in any House, either in the State or in the Lok Sabha. We are guided by a written Constitution. The Constitution nowhere provides for the use of a Mace. There is no authority of a Mace in our Constitution. It is entirely contradictory to

the procession vis-a-vis the Mace in the House of Commons. There are many Houses in our country. Even the Lok Sabha does not use the Mace. They do not even have a Mace. They do not even have a procession. The Speaker enters the House preceded by the Marshal, who announces the entry of the Speaker. That is all. The Speaker takes his Chair and the sitting starts. Now, I will read the relevant part from Kaul and Shakdher to which my attention has been drawn by the honourable Member Shri Subrata Mukherjee. There it says — "At the commencement of a sitting, the Speaker or, in his absence, any other Presiding Officer enters the Chamber from the room of the Speaker which is just behind the Speaker's Chair, preceded by the Marshal who announces the Speaker, the Deputy Speaker or the Presiding Officer, in Hindi. On hearing the announcement, Members proceed to their seats and remain standing there. Officer at the table and Reporters also stand in their places. The visitors in the galleries, however, keep sitting".

[2-20 - 2-30 P.M.]

The atmosphere of the House at once undergoes a change upon the arrival of the Speaker. He proceeds to his Chair on the dias, bows to all sides of the House — first to the left, then to the right and there after to the front — and then takes his seat. Members also respond by bowing to the chair and take their seats as soon as the Speaker occupise the chair. Other Members who may be in the process of entering the Chamber wait in the gangway near the door and procced to their seats only after the Speaker has taken his seat. With the Speaker in the chair the sitting of the House Commences. Immediately on taking the Chair the Speaker proceed with the business for the day as entered in the List of Business.

I will again refer to Mr. A. R. Mukherjee. I would just like to

remind the honourable members the Mr. A. R. Mukherjee was an ex-secretary of this House for many many years. He has written an illustrative book and he is an authority on Indian Parliamentary affairs. In his book at page number 432, he says, 'There is no mace in most of the Indian legislatures; where it exists it is merely decorative and does not carry any authority as it does in the House of Commons'.

As such, the question raised by Mr. Mukherjee is neither academic nor constitutional nor is it a matter of privilege. What I can only say is that we are carrying on a long past colonial practice. The Speaker's procession is a very long long past colonial practice. The mace also is a colonial practice. We have in our wisdom uptil now decided to continue with the practice. At any point of time when we would decide to discontinue the practice, it will be discontinued. It will not make any difference to the sitting of the House or to the business of the House. As such the point of order is over ruled.

Now I call upon the Minister-in-charge of Home (Police) Department to make a statement on the subject of setting fire to the houses of refugees of Galatun Village under Manteswar police station in Burdwan district.

**(Attention called by Shri Kashinath Mishra on the 8th April, 1986).**

**Shri Patit Paban Pathak :** Mr. Speaker, Sir with your permission I rise to make the following statement in reply to the Calling Attention Notice given by Shri Kashinath Mishra, MLA, regarding the allegation of setting fire to the houses and properties of refugees in Galatun Village, P. S. Monteswar, District - Burdwan.

**(Several Members rose in their seats)**

**(At this stage Shri Subrata Mukherjee, Shri Satya Ranjan Bapuli and**

**Shri Birendra Narayan Ray were seen proceeding towards the mace)**

**Mr. Speaker :** What is this ? please let the House continue. I think the Members should be more responsible. We have got important business today. You wanted the debate. I allowed it. Now let the House continue. Mr. Patit Paban Pathak, please proceed.

**Shri Patit Paban Pathak :** It appears from enquiry that about two hundred families of Bangladesh refugees came to the village Galatun in 1980 and occupied a khas land measuring about 48 acres. Initially, the local villagers did not offer any resistance. The refugees subsequently constructed some temporary hutments. They engaged themselves in cultivation weaving mats with available local raw materials and catching fish from the beel exclusively. They put up a shallow machine in the area to which the local people mostly bagdis and bouris objected.

The bouris and bagdis in the village are extremely poor. The commencement of cultivation on the vested lands by the refugees created resentment among the local people.

It is reported that about half of the refugee families left the village during june, 1985 on account of non-cooperation from the surrounding villagers.

The allegation of setting fire to the hutments of the refugees or looting of their belongings by the local people could not be substantiated during the enquiry. No information was also given to the local police station. It is further reported that similar allegations were made earlier also but these were not found to be correct.

A local committee has been constituted by the villagers to look after the mutual problems between the refugees and the local poor.

**Mr. Speaker :** I now call upon the Minister-in-charge of Relief

[ 21st April, 1986 ]

and Welfare Department to make a statement on the subject of damage caused by hailstorm in Bagdah area in the district of North 24-Parganas.

**(Attention called by Shri Nani Kar and Shri Kamalakshmi Biswas on the 9th April, 1986)**

**শ্রীমতী নিরুপমা চ্যাটার্জি ঃ**

**মাননীয় অধ্যক্ষ মহাশয়,**

বিগত ৫.৪.৮৬ তারিখে সন্ধ্যায় উত্তর ২৪-পরগণনা জেলায় বনগ্রাম মহকুমার অধীন বাগদা ব্লকের উপর দিয়া প্রচন্ড শিলাবৃষ্টি সহ ঝড় বয়ে যায়। উক্ত প্রাকৃতিক দুর্যোগের ফলে বাগদা ব্লকে ৩০ বর্গ কিলোমিটার অঞ্চলে চল্লিশটি মৌজায় তিরিশ হাজার লোক ক্ষতিগ্রস্ত হয়েছেন। ১০৪০টি গৃহ সম্পূর্ণ ভাবে এবং ১০৬৪টি গৃহ আংশিক ভাবে ক্ষতিগ্রস্ত হয়েছে। তাছাড়া ৪ খানি বিদ্যালয় গৃহ সম্পূর্ণ ভাবে এবং ২ খানি বিদ্যালয় গৃহ আংশিকভাবে ক্ষতিগ্রস্ত হয়েছে।

আমি ত্রাণ দপ্তরের অফিসার, উত্তর ২৪-পরগনা জিলা শাসক, বনগাঁ মহকুমা শাসক প্রমুখ সহ ক্ষতিগ্রস্ত এলাকাসমূহ পরিদর্শনে যাই। ক্ষতিগ্রস্ত লোকেদের সঙ্গে যোগাযোগ করে বুঝতে পারি আহতের সংখ্যা খুবই কম। দুইজন মানুষের প্রাণহানি ঘটেছে — একজন পুরুষ রেবতী বিশ্বাস (৩০) ও অপরজন একটি শিশু — সত্য মিস্ত্রি। মৃত রেবতী বিশ্বাসের স্ত্রী ও শিশুকে আমি দেখে এসেছি এবং নগদ এককালীন সাহায্য মৃতের স্ত্রীকে দ্রুত দেওয়ার জন্য জিলা শাসককে নির্দেশ দিই। মাঠের ফসলের ক্ষতি ব্যাপক। বরো ধান, শাকসবজি, তৈলবীজ ও ডাল জাতীয় শস্যের প্রভূত ক্ষতি হয়।

উক্ত প্রাকৃতিক বিপর্যয়ের সংবাদ পাওয়া মাত্র জেলা প্রশাসনের উচ্চ পদস্থ অফিসারগণ ঘটনাস্থলে যান, বিধানসভার কতিপয় মাননীয় সদস্য ঘটনাস্থল পরিদর্শন করেন। জেলা, প্রশাসন দুর্গত এলাকায় দুঃস্থ জনগণের সাহায্যার্থে নগদে ও খাদ্যদ্রব্যে ক্ষয়রাতি সাহায্য, ত্রিপল, ধুতি, শাড়ী, শিশু পোষাক ইত্যাদি ত্রাণ সামগ্রী তখনই বিতরণের ব্যবস্থা নিয়েছেন। মৃত দুই ব্যক্তির পরিবারকে এককালীন নগদ সাহায্য দেবার ব্যবস্থা করা হচ্ছে এবং পারসোনাল অ্যাক্সিডেন্ট ইনসিওরেন্স সোশ্যাল সিকিউরিটি স্কীম এর আওতায় আর্থিক সাহায্য দেবার ব্যাপারেও প্রয়োজনীয় ব্যবস্থা নেওয়া হচ্ছে।

তাছাড়া বিভিন্ন কর্ম সংস্থান প্রকল্পের মাধ্যমে দুঃস্থ ক্ষেত মজুর ও দুঃস্থ ব্যক্তিদের কাজ দেওয়ার জন্য স্থানীয় প্রশাসন ও পঞ্চায়েত সমিতিকে নির্দেশ দেওয়া হয়েছে।

যে সব পরিবারের গৃহ আংশিক বা সম্পূর্ণ রূপে ক্ষতিগ্রস্ত হয়েছে তাহাদিগকে বিধি অনুযায়ী গৃহ নির্মাণ অনুদান দেওয়ার জন্য জেলা কর্তৃপক্ষ ব্যবস্থা গ্রহণ করছেন।

উল্লিখিত প্রাকৃতিক দুর্যোগের মোকাবিলায় সম্ভাব্য ত্রাণ ব্যবস্থার জন্য ত্রাণ দপ্তর এ পর্যন্ত উত্তর ২৪-পরগনা জেলায় নিম্নলিখিত আর্থিক ও ত্রাণ সামগ্রী বরাদ্দ করেছেন।

| | | | |
|---|---|---|---|
| (১) | ক্ষয়রাতি সাহায্য | — | নগদে ১০,০০০ টাকা। |
| (২) | ক্ষয়রাতি সাহায্য | — | খাদ্যশষ্যে - ১৫ মেট্রিক টন গম। |
| (৩) | গৃহনির্মাণ অনুদান | — | ৩৫,০০০ টাকা। |
| (৪) | বিবিধ খরচের জন্য | — | ২০,০০০ টাকা। |
| (৫) | ত্রিপল | — | ৫০০ খানি। |
| (৬) | ধুতি | — | ৪০০ খানি। |
| (৭) | শাড়ি | — | ৪০০ খানি। |
| (৮) | শিশুপোষাক | — | ১০০০ খানি। |
| (৯) | লুঙ্গি | — | ২৫০ খানি। |

উক্ত বরাদ্দ থেকে জিলা প্রশাসন প্রয়োজন মাফিক ত্রাণ বিতরণ করছেন।

রাজ্য সরকার প্রাকৃতিক বিপর্যয়ে ক্ষতিগ্রস্ত প্রতিটি ঘটনায় সজাগ দৃষ্টি রেখেছেন। দুর্গত জনসাধারণের মধ্যে অতি অল্প সময়ের মধ্যে যাতে ত্রাণ ব্যবস্থা করা হয় তার জন্য সব সময়ে সক্রিয় ব্যবস্থা গ্রহণ করেছেন ও করছেন।

[2-30 – 2-40 P.M.]

**শ্রী সরল দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, অন এ পয়েন্ট অব অর্ডার, স্যার, মাননীয় মন্ত্রী মহাশয় শিলাবৃষ্টিতে বিধ্বস্ত হবার পরে যে নির্দেশ দিয়েছেন, আমি দুঃখের সঙ্গে আপনাকে জানাচ্ছি যে সেখানে কোনও এন. আর. ই. পি.'র কাজ হচ্ছে না। এই ব্যাপারে ডি. এম.-কে জানানো হয়েছে কিন্তু তা সত্ত্বেও কোনও কাজ হচ্ছে না। এই এন. আর. ই. পি.-র কাজ না হওয়ার ফলে ওখানকার ৪টি অঞ্চলের মানুষেরা অত্যন্ত দুরবস্থার মধ্যে রয়েছে। এখনই বিগ এন. আর. ই. পি.-র কাজ শুরু করা দরকার। হাজার হাজার মানুষের বাড়ি ধ্বসে গেছে।

**মিঃ স্পিকার ঃ** সরল বাবু, এন. আর. ই. পি.-র কাজ তো পঞ্চায়েত করে।

**শ্রী সরল দেব ঃ** কিন্তু স্যার, কোনও কাজ হচ্ছে না। উনি নির্দেশ দেওয়া সত্ত্বেও কোনও কাজ হচ্ছে না। ডি. এম.-কে বলা হয়েছে, উনি বলছেন যে এটা জেলা পরিষদের ব্যাপার। ঐ অঞ্চলে যে ব্যাপক ক্ষতি হয়েছে সে জন্য রিলিফের কাজও ঠিক মতো হচ্ছে না। তাই আমি আপনার মাধ্যমে দৃষ্টি আকর্ষণ করছি।

**মিঃ স্পিকার ঃ** সরল বাবু, মন্ত্রীর স্টেটমেন্টের পরে কোনও বক্তৃতা চলে না। এটা প্রসিডিওর নয়। ইট ইজ নট ডান। এটা রুলেও নেই।

## Statement Under Rule 346

**শ্রী কমলকান্তি গুহ ঃ** মাননীয় স্পীকার স্যার, গত ৩১শে মার্চ ও ৫ই এপ্রিল যে শিলাবৃষ্টি হয়ে গেছে তাতে মুর্শিদাবাদ, মালদা, বর্ধমান ও ২৪ পরগনা (উত্তর) জেলার বেশ কয়েকটি ব্লকে চাষের প্রভূত ক্ষতি হয়েছে। বর্ধমান জেলায় দু' দুবার — একবার ৩১শে মার্চ ও আবার ৫ই এপ্রিল শিলাবৃষ্টি হয়েছে। এই শিলাবৃষ্টির ফলে মোট ১৫ হাজার ৪ শত ৯৪ হেক্টর জমির ফসল — সম্পূর্ণ ভাবে এবং ১০ হাজার ৯ শত ২০ হেক্টর জমিতে আংশিক ভাবে ফসলের ক্ষতি হয়েছে ফসল ক্ষতির আর্থিক আনুমানিক মূল্য — ১৫ কোটি ১৯ লক্ষ টাকা।

শিলাবৃষ্টি ও ঝড় যেসব এলাকার উপর দিয়ে গেছে সেখানে বোরো ধানগাছ যেমন দাঁড়িয়ে থাকার তেমন দাঁড়িয়ে থাকলেও ধানের শীষে একটিও ধান নেই সব ঝরে গেছে। যেসব গাছে পাশকাঠি বেরিয়েছিল বা থোড় এসেছিল তা দুমড়ে গেছে। ফলে ঐসব গাছে আর ধান হওয়া সম্ভব নয়। এছাড়া, লঙ্কা ও অন্যান্য সব্জির প্রচুর ক্ষতি হয়েছে। গাছগুলি দু'টুকরো হয়ে গেছে। শুধু গোড়াটুকু মাটিতে দাঁড়িয়ে আছে।

জেলাওয়ারি অবস্থা হ'ল ঃ—

মুর্শিদাবাদ জেলার কান্দি গোটা ব্লকটি, খড়গ্রাম ব্লকের ৫টি গ্রাম পঞ্চায়েত, নবগ্রাম ব্লকের মোট ৭টি গ্রাম পঞ্চায়েতে ফসলের সম্পূর্ণভাবে ক্ষতি হয়েছে।

বহরমপুর, বেলডাঙ্গা ১নং, হরিহর পাড়া ব্লকের ফসলের আংশিক ক্ষতি হয়েছে।

ঐ জেলায় ৫ হাজার হেক্টর বোরো ধান, ৩ শত হেক্টর সব্জি ও ৩ শত হেক্টরে অন্যান্য ফসল সম্পূর্ণভাবে ক্ষতিগ্রস্ত হয়েছে।

এ ছাড়া ৪ হাজার হেক্টর বোরো, ৯ শত হেক্টর সব্জি ও ৬ শত হেক্টর অন্যান্য ফসলের আংশিক ক্ষতি হয়েছে।

মুর্শিদাবাদ জেলায় ফসলের যে ক্ষতি হয়েছে তার আনুমানিক আর্থিক মূল্য ৪ কোটি ১৯ লক্ষ টাকা।

**মালদা ঃ** — মালদা জেলার মোট ৩টি ব্লক — রতুয়া ১ নং ও ২ নং ও গাজল ব্লক ক্ষতিগ্রস্থ হয়েছে। ৩ শত ৯৪ হেক্টর জমির বোরো ধান সম্পূর্ণভাবে নষ্ট হয়েছে। এছাড়া ২ হাজার ২ শত ৬০ হেক্টর বোরো, ৪ শত ৮০ হেক্টর গম, ১ শত ৯৪ হেক্টর সব্জি, ৪৫ হেক্টর ছোলা, ৫ শত ৮৭ হেক্টর আম বাগান ও ৪ হেক্টর পানের বরজের আংশিক ক্ষতি হয়েছে।

ফসলের ক্ষতির আর্থিক মূল্য প্রায় ১ কোটি ৩৫ লক্ষ ৮৪ হাজার ৫ শত টাকা।

**বর্ধমান ঃ** — মোট ৯টি ব্লক অল্পবিস্তর হয়েছে। এর মধ্যে বেশি ক্ষতিগ্রস্থ হয়েছে পূর্বস্থলী ১নং ব্লক। এর পর মন্তেশ্বর, পূর্বস্থলী — ২ নং ব্লক। কাটোয়া ১ নং ও ২ নং ব্লকেও বেশ ক্ষতি হয়েছে। কালনা ১ নং ও ২ নং মঙ্গলকোট ব্লকেও কিছু ক্ষতি হয়েছে।

৬ হাজার ৬ শত ৯৫ হেক্টর বোরো, ৮ শত ২৭ হেক্টর সব্জি, ২ শত ৫২ হেক্টর তিল ও ২৬ হেক্টর পেঁয়াজ সম্পূর্ণ নষ্ট হয়েছে বলে খবর পাওয়া গেছে।

এ ছাড়া ৭ শত ১৩ হেক্টর বোরো, ৯ শত ৫৮ হেক্টর সব্জি, ১ শত ৩৯ হেক্টর তিল, ৩৪ হেক্টর পেঁয়াজ ও ৬ হেক্টর গমের এলাকার আংশিক ক্ষতি হয়েছে।

ফসল ক্ষতির আর্থিক মূল্য প্রায় ৮ কোটি ২৪ লক্ষ টাকা।

**২৪ পরগনা (উত্তর) ঃ** — এই জেলায় কেবল মাত্র বাগদা ব্লকই ক্ষতিগ্রস্থ হয়েছে। বাগদা ব্লকের ৪টি গ্রাম পঞ্চায়েত ক্ষতিগ্রস্থ।

ঐ ব্লকের ১ হাজার ৫ শত হেক্টর বোরো, ১ শত ৫০ হেক্টর সব্জি ও ৫০ হেক্টর ডাল চাষের এলাকা সম্পূর্ণভাবে ক্ষতিগ্রস্থ হয়েছে।

শিলাবৃষ্টির খবর পাওয়ার পরেই ঐসব জেলায় সরজমিনে ক্ষয়ক্ষতির অবস্থা দেখে প্রয়োজনীয় ব্যবস্থা নেবার জন্য মহাকরণ থেকে অফিসারদের পাঠানো হয়। ইতিমধ্যেই ক্ষতিগ্রস্থ কৃষকদের সাহায্যের জন্য কিছু কিছু ব্যবস্থা নেওয়া হয়েছে;

যেমন ঃ— (১) মোট ১৬ হাজার ৯টি ধানের (আউস) মিনিকিট বিলি আরম্ভ করা হয়েছে।

(২) ৪৫ টন ধানের বীজ ভরতুকিতে বিলি আরম্ভ হয়েছে।

(৩) ১ শত ১৪ হেক্টর জমিতে ধানের যৌথ বীজতলা তৈরি করার ব্যবস্থা নেওয়া হয়েছে।

(৪) জেলা শাসকদের বলা হয়েছে তাঁদের হাতে ইনপুটস লোন বাবদ বর্তমানে যে টাকা আছে, তা থেকে অগ্রাধিকারের ভিত্তিতে ক্ষতিগ্রস্থ এলাকায় বিলি করতে।

(৫) মুর্শিদাবাদ ও মালদা জেলায় পাটের এলাকায় যতটা সম্ভব আউস ও সব্জি চাষের জন্য মোট ২৫ হাজার আউস ধান ও ১৭ হাজার ২ শত ৯৮টি বিভিন্ন সব্জি মিনিকিট যেগুলি পাঠানো হচ্ছে সেগুলি থেকে ঐসব ক্ষতিগ্রস্থ এলাকায় অগ্রাধিকারের ভিত্তিতে বিলি করতে বলা হয়েছে।

এ ছাড়া আরও ১৫ হাজার ধানের মিনিকিট ২ হাজার সব্জি মিনিকিট ও ২৫ লক্ষ টাকা ইনপুটস লোন ক্ষতিগ্রস্থ এলাকায় বিলির ব্যবস্থা করা হচ্ছে।

ঐসব ক্ষতিগ্রস্থ এলাকায় যেসব কৃষক আগেই ঋণ নিয়েছেন, কিন্তু এখনও শোধ করতে পারেন নি তারাও যাতে এই ঋণ পান তার ব্যবস্থা নেওয়া হচ্ছে।

এক কথায়, বলতে পারি যে, শিলাবৃষ্টি জনিত ক্ষয়ক্ষতির ব্যাপারে রাজ্য সরকার সম্পূর্ণ অবহিত আছেন ও তৎপরতার সাথে প্রয়োজনীয় ব্যবস্থা নিয়েছেন ও নিচ্ছেন।

**Mr. Speaker :** The Minister-in-charge of power Department will make a statement on the subject of reported acceptance of the Soviet offer on power in West Bengal.

[ 21st April, 1986 ]

**(Attention called by Shri Anil Mukherjee on the 11th April, 1986).**

[2-40 – 2-50 P.M.]

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** মাননীয় স্পীকার স্যার, পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্যদের হাতে কোলাঘাট তাপ বিদ্যুৎ প্রকল্প ছাড়া বর্তমানে কোনওও তাপ বিদ্যুৎ প্রকল্প নেই। কোলাঘাট (২য় পর্যায়ে) ষষ্ঠ বার্ষিকী পরিকল্পনার অন্তর্ভুক্ত একটি প্রকল্প। এই প্রকল্পের কাজ সপ্তম যোজনার মধ্যেই শেষ হয়ে যাবে। বিদ্যুতের চাহিদা সামনেই বাড়ছে এবং সপ্তম যোজনাকালে যদি কোনওও নূতন প্রকল্প চালু করা না যায় এই চাহিদা মোটানো সম্ভব নয়।

এই পরিপ্রেক্ষিতে রাজ্য সরকার বক্রেশ্বর তাপ বিদ্যুৎ প্রকল্পটি (৩ × ২১০) সপ্তম যোজনায় অন্তর্ভুক্তির জন্য ভারত সরকারকে বিশেষভাবে অনুরোধ জানাল। ভারত সরকার সপ্তম যোজনাকালে এই প্রকল্প রূপায়ণের জন্য প্রয়োজনীয় অর্থের (সম্পদের) অসুবিধার কথা উল্লেখ করেন এবং বৈদেশিক সহযোগিতায় উক্ত প্রকল্প রূপায়ণের সম্ভাবনা খতিয়ে দেখতে বলেন। এ ব্যাপারে দু'টি সুনির্দিষ্ট প্রস্তাব পাওয়া গিয়াছে। সোভিয়েত রাশিয়ার টেকনোপ্রমেক্সপোর্ট এবং ভারতের বিড়লা টেকনিক্যাল সার্ভিসেস একটি যৌথ প্রস্তাব দেয় ও অপরটি আমেরিকার কুলজিয়ান কর্পোরেশন এবং জাপানের সি. ইটোর একটি যৌথ প্রস্তাব।

প্রস্তাব দু'টির মূল্যায়নের জন্য রাজ্য সরকার একটি বিশেষজ্ঞ কমিটি তৈরি করেন। ঐ কমিটি প্রস্তাব দু'টির নানাদিক যথা — কারিগরি উপযোগিতা, রূপায়ণের ব্যয় ইউনিট প্রতি উৎপাদন খরচা, ঋণ পরিশোধের শর্তাবলি ও প্রয়োজনীয় বৈদেশিক মুদ্রার সংস্থান অভ্যন্তরীণ অর্থনীতির উপর প্রভাব, রাজ্য বিদ্যুৎ পর্যদের দায় দায়িত্ব, ইত্যাদি বিষয়ে তুলনামূলক বিশ্লেষণ করেন এবং সোভিয়েত প্রস্তাবের অনুকূলে মত দেন। রাজ্য সরকার ঐ কমিটির সুপারিশ গ্রহণ করেছেন এবং ভারত সরকারকে রাশিয়ার প্রস্তাব গ্রহণের জন্য অনুরোধ করেছেন।

বর্তমানে ভারতবর্ষে জাতীয় তাপ বিদ্যুৎ সংস্থার বিন্ধ্যাচল ও কাহালগাঁও তাপ বিদ্যুৎ কেন্দ্রে রাশিয়ার যন্ত্রপাতি ব্যবহার করা হচ্ছে এবং এই যন্ত্রপাতির কার্যকারীতা সম্পর্কে আমাদের (প্রয়োজনীয়) ধারণা আছে। ভবিষ্যতে প্রয়োজনীয় যন্ত্রাংশ এখানেই পাওয়া যাবে। এক্ষেত্রে ইউনিট প্রতি বিদ্যুৎ উৎপাদন ব্যয় কুলজিয়ান সি. ইটো প্রস্তাবের চেয়ে প্রায় ৭ পয়সা কম পড়বে। রাশিয়ার প্রস্তাব অনুসারে প্রকল্প রূপায়ণ ব্যয় মেগাওয়াট প্রতি ১ কোটি ১৪ লক্ষ টাকা; কুলজিয়ান প্রস্তাবে, এই ব্যয় ১ কোটি ১৬ লক্ষ টাকা।

কুলজিয়ান একটি ব্যবসায়ীক সংস্থা। তাদের প্রস্তাবে লাভের দিকে বেশি নজর দেওয়া হয়েছে। সম্পূর্ণ প্রকল্পটি তারা রূপায়ণ করবে এবং প্রয়োজনীয় যন্ত্রপাতি সবই আমদানি করা হবে। সেক্ষেত্রে রাজ্য সরকারের দায়িত্ব সপ্তম যোজনাকালে অভ্যন্তরীণ সম্পদ সংগ্রহ ১৫৭ কোটি টাকা বাদে, মাত্র ২২ কোটি টাকা। কিন্তু ১০ বৎসর কাল ঐ কেন্দ্রে উৎপাদিত সম্পূর্ণ বিদ্যুৎ রাজ্য বিদ্যুৎ পর্যদকে নিতে হবে, নাহলে, ক্ষতিপূরণ দিতে হতে পারে। অনেক সময়, বিশেষ করে রাত্রে উৎপাদিত বিদ্যুৎ সম্পূর্ণ ব্যবহার সম্ভব হয় না।

রাশিয়ার প্রস্তাব রাষ্ট্র ভিত্তিক। সুদের হার অপেক্ষাকৃত কম (৪ % কুলজিয়ান ৭ %)। রাশিয়ার ক্ষেত্রে ভারতীয় মুদ্রায় ঋণ পরিশোধ করতে হবে (ফলে পশ্চিমবঙ্গে উৎপাদিত

দ্রব্যের রপ্তানি বাণিজ্য বাড়বে) এবং ঋণ ও সুদের পরিমাণ সুনির্দিষ্ট। কুলজিয়ানের ক্ষেত্রে, এই ঋণ "ইয়েনে" পরিশোধ্য। "ডলার" এবং "ইয়েনের" (ইয়েন) মূল্যমান স্থির নয়, প্রায়ই বাড়ে। ফলে, পরিশোধকালে, ভারতীয় মুদ্রায় এই দায়ভার বাড়ার আশঙ্কাই বেশি।

রাশিয়ার প্রস্তাব গ্রহণ করা হলে সপ্তম যোজনাকালে ৩০৭ কোটি টাকার মতো অভ্যন্তরীণ সম্পদ সংগ্রহ করার প্রয়োজন হবে। এর মধ্যে ১৯৮ কোটি টাকার যন্ত্রপাতি স্থানীয় ভাবে সংগ্রহ করা হবে, এতে এই রাজ্যের শিল্প উপকৃত হবে।

এই সব কারণে রাশিয়ার প্রস্তাবটি গ্রহণের জন্য ভারত সরকারকে অনুরোধ জানানো হয়েছে। পাওয়ার বন্ড বিক্রি, ব্যাঙ্ক ও অন্যান্য অর্থলগ্নি সংস্থার কাছ থেকে ঋণের মাধ্যমে সপ্তম যোজনাকালে ২০৪ কোটি টাকা ঋণের সংস্থানের জন্য অনুরোধ করা হয়েছে। এই সময়ে, ঐ প্রকল্পের জন্য বাকি ১০৩ কোটি টাকার সংস্থান রাজ্য সরকার করবেন।

দু'টি প্রস্তাবই ভারত সরকারের কাছে পাঠানো হয়েছে। রাশিয়ার প্রস্তাব রূপায়ণের জন্য প্রয়োজনীয় অভ্যন্তরীণ সম্পদ সংগ্রহ করা সম্ভব না হলে কুলজিয়ানের প্রস্তাবটি ভেবে দেখতে বলা হয়েছে। ভারত সরকারকে বলা হয়েছে, এ ব্যাপারে চূড়ান্ত সিদ্ধান্ত যেন রাজ্য সরকারের সঙ্গে আলোচনা করে নেওয়া হয়।

**Mr. Speaker :** Now I call upon the Minister-in-charge of Home (Police) Department to make a statement in reply to Calling Attention Notice given by Shri Bankim Trivedi regarding Communal Trouble in Murshidabad District.

**Shri Patit Paban Pathak :** Mr. Speaker, Sir,

With your permission, I rise to make the following statement in reply to the Calling Attention Notice given by Shri Bankim Trivedi, M. L. A. regarding the communal troubles in Murshidabad District.

One incident of communal nature was reported from Nowda Police Station on the 26th March, 1986 in which twenty-two persons were arrested and fifteen persons surrandered in court. One other incident was reported from Beldanga Police Station on the 31st March, 1986. Here also thirty-five persons were arrested and fifty-eight persons surrendered in court.

There was some tension among the Hindus at village Kriteswari under Nabagram Police Station on the 26th March. The saner elements of both the communities interveoned and later on, an information was lodged at Nabagram P. S. The matter was looked into by Senior Police Officers and a meeting was held.

There was another minor communal tension at village Talibpur under P. S. Bharatpur over the holding of 'Nam-Sankirtan' by Hindus. The local Hindus wanted to take out a procession towards village Dangapara

without getting permission from the authorities. The local Muslims objected. As a precautionary measure, orders under section 144 Cr. P. C. were promulgated on the 3rd April, 1986, and no such procession was taken towards Dangapara and the tension subsided.

There were some incidents of murder suspected to be communal in nature which occurred in Beldanga Police Station during the last two months and these involved Tribals and Muslims. One Fulchand Murmu of village Sansker misbehaved with some muslim women in a drunken state when he was murdered on the 22nd March, 1986. A police case was started and two persons were arrested. Six other F. I. R. named accused absconded. Proclamation and attachment orders have been served on their house hold. The tribals of the village in retaliation attacked five muslim fishermen of village Mijira while they were sleeping on the night of 6/7.4.86. Three fishermen were killed, one was injured and one is still missing. A police case was started, and nine persons were arrested.

There was another incident of Kidnapping of a santhal near Jibanti Halt Railway Station under Berhampore Police Station, on the 8th April by the Muslims. He has not been traced yet. A police case has been started and four persons were arrested. Strong police pickets have been posted in the affected area and police vigilance has been kept in the other communally susceptible areas in the district.

**Mr. Speaker :** Now the Minister of State in-charge of Home (Parliamentary) Affairs will please make a statement on the subject of reported attack on Yuba Congress (I) president and others near Dum Dum Airport. Though the statement is to be given on the 22nd April, but as it is ready so he will make this statement.

**Shri Subrata Mukherjee :** Sir, my humble submission is that the Minister-in-charge of Home (Police) Department should make this statement. এটা মামুলি কায়দায় করতে দেবেন না। It is not also mentioned in the today's bulletin.

( N o i s e )

**Mr. Speaker :** As the Hon'ble Chief Minister is absent, Minister of State in-charge of Home (Parliamentary) Affairs will make this statement on his behalf. There is no hard and fast rule.

**Shri Patit Paban Pathak :** Mr. Speaker, Sir,

With your permission, I rise to make the following statement in reply to the Calling Attention Notice given by Sarbashree Satyapada

Bhattacharyya, Shish Mohammad and Amalendra Roy, M. L. A's. regarding the attack on Yuba Congress leader and his wife near the Dum Dum Airport on the 17th April, 1986.

On the 17th April, 1986, Shri Prodyut Guha, President, West Bengal Youth Congress was proceeding to Barasat from Calcutta in a hired car No. WBY - 5690. His wife was with him. Sarbashree Madan Mitra of Chhatra Parishad and Uma Shankar Singh of Youth Congress were also in the car. Shri Mrityunjoy Mishra, Ex-General Secretary of South Calcutta, Dist. Chhatra Parishad, Shri Ganesh Ghosh of the Youth Congress and two or three others were following Shri Guha in a car No. WME - 1612.

When the cars reached Gate No. 3 of Calcutta Airport on Jessore Road near Motilal Colony, around 1.30 P. M., a group of persons numbering about 25/30 with Congress flags stopped the cars and broke glasses of both the cars by brick batting and assaulted Sarbashree Madan Mitra and Mrityunjoy Mishra and tore their clothes. Shri Prodyut Guha sustained minor injury on his left wrist by the splinter of the broken glass. Within a few minutes 2/3 taxis reached the spot with supporters of Shri Prodyut Guha and on seeing them, the miscreants fled away. Shri Guha went back to his residence with his wife and later went to Barasat the same afternoon under police escort.

Shri Madan Mitra is reported to have taken first-aid from a private doctor and Shri Mrityunjoy Mishra was treated at R. G. Kar Medical College Hospital for minor injuries. Shri Korban Biswas driver of hired car of Shri Guha informed the Airport Police Station about the incident at 1.50 P. M. On the basis of Shri Biswas's statement a case was started. Shri Biswas alleged that the tape recorder of his car was also taken away by the miscreants. Neither Shri Guha nor his supporters have given any written complaint to the police. S. D. P. O. Belghoria and O. C. Airport P. S. met Shri Guha on the same day. Shri Guha alleged that one Bablu Ghosh with his supporters had done this misdeed. Shri Bablu Ghosh absconded after this incident. Nine persons have been arrested so far in connection with the case.

**Mr. Speaker :** It will be circulated.

[2-50 – 3-00 P.M.]

**শ্রী সুব্রত মুখার্জি :** স্যার, আমাদের হাউস চলে আপনার নির্দেশে। একটা লিস্ট অফ বিজনেস এখানে প্লেস করা হয়। সেটাতে আজকের এই বিষয়টার কথা উল্লেখ করা নেই। শুধু তাই নয় পরবর্তীকালে বুলেটিন পার্ট টু তে আপনি দেখুন বলা হয়েছে ২২ তারিখে এটার বিষয় আলোচনা করা হবে। এখন আপনার নির্দেশ অমান্য করা হচ্ছে। আমরা

স্টেটমেন্টের বিরুদ্ধে নয়, আমরা যে এটা দেওয়া হোক। কিন্তু আপনার নির্দেশ রয়েছে একরকম, আর পড়া হচ্ছে আর একরকম ভাবে।

**(এ সময় কংগ্রেস বেঞ্চ হইতে অনেক মাননীয় সদস্য বক্তব্য রাখিবার জন্য উঠিয়া দাঁড়ান।)**

**মিঃ স্পিকার :** ২৯৫ জন সদস্য সকলে যদি পয়েন্ট অফ অর্ডার রাখেন তাহলে হাউসে কাজ হওয়া মুশকিল।

**শ্রী অনিল মুখার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিরোধী পক্ষের মাননীয় সুব্রত বাবু মিনিস্টারস ডেফিনেশন সম্বন্ধে সবই জানেন। সব জেনে শুনে তিনি ঐ প্রদ্যোৎ গুহর ব্যাপার-টি ধামাচাপা দেবার জন্য চেষ্টা করছেন। উনি চান না যে ব্যাপারটি আলোচনা হোক।

**Mr. Speaker :** Mr. Mukherjee has raised a point of order with regard to a statement to be made by the Chief Minister tomorrow. It has also appeared in Bulletin part II.

Hon'ble Members all know that if a Minister wants to make a statement of another Minister in his absence he can do so. There are precedents here also. In this case, I have been informed by the Parliamentary Affairs Minister that the statement is ready and that the Chief Minister may not be present in the House tomorrow. So he took my permission to make the statement today and I have permitted him to do so. So where is the wrong ? There is nothing wrong in it at all.

**( N o i s e )**

**Shri Subrata Mukherjee :** Then what is the need of circulating bulletins.

**Mr. Speaker :** That is for general guidance.

**Shri Subrata Mukherjee :** It is passed by the House.

**Mr. Speaker :** No, that is not passed by the House.

**( N o i s e )**

**... (Several Members of Cong. (I) Party rose to speak) ...**

**Mr. Speaker :** Please sit down. Enough of it. There is no problem at all. I do not find any wrong at all. No further debate on it. Now Mention hour.

## MENTION CASES

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার অনুমতি নিয়ে একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

বিষয়টি হল —

স্যার, আপনি জানেন, আজকে সারা ভারতবর্ষে বিচ্ছিন্নতাবাদী শক্তি যেভাবে গোটা দেশের জাতীয় সংহতি এবং ঐক্যকে বিঘ্নিত করে চলেছে — সেই বিচ্ছিন্নতাবাদী শক্তির প্রভাব থেকে আমাদের এই পশ্চিমবঙ্গ অনেকখানি মুক্ত। কিন্তু অতি সম্প্রতি আমাদের উত্তরবাংলায় ঐ বিচ্ছিন্নতাবাদী শক্তি যেভাবে মাথা চাড়া দিয়ে উঠেছে, আমি এক্ষেত্রে বিশেষ করে দুটি বিচ্ছিন্নতাবাদী শক্তির উল্লেখ করছি, সেটা অত্যন্ত উদ্বেগজনক। আপনি জানেন দার্জিলিংয়ে গুর্খা ন্যাশনাল লিবারেশন ফ্রন্ট আজকে নেপালীদের জন্য পৃথক ভুখন্ড দাবি করছে এবং তা নিয়ে সেখানে তারা আন্দোলন করতে চলেছে এবং কার্শিয়াং, কালিম্পংয়ে গোপনে মিটিং করছে। তারা আগামী ১২ই মে ৭২ ঘন্টার বন্ধ ডেকেছে ঐ নেপালীদের জন্য আলাদা হোমল্যান্ড দাবি করে। এটা অত্যন্ত উদ্বেগজনক ঘটনা। অন্য দিকে জলপাইগুড়ি, কোচবিহারে যারা উত্তরখন্ডের দাবি করেছিলেন, তারা প্রথম দিকে কিছু আন্দোলন করেছিলেন, কিন্তু সেই আন্দোলন বেশি দূর বাড়তে পারে নি। কিন্তু সম্প্রতি সেটা আর একটা ডাইমেনশন নিয়েছে। সে ক্ষেত্রে একটা মারাত্মক দিক হল, আসামে যারা বিচ্ছিন্নতাবাদী আন্দোলনে মদত দিয়েছিল আজকে সেই সমস্ত নেতারা এসে উত্তরবঙ্গে ঐ আন্দোলনে মদত দিচ্ছে। গত ফেব্রুয়ারি মাসে আসাম গণপরিষদের জনৈক মন্ত্রী সেখানে এসেছিলেন। আরও শুনতে পাচ্ছি, জনৈক মুখ্যমন্ত্রী এবং জনৈক প্রাক্তন এম. পি. ঐ বিচ্ছিন্নতাবাদী আন্দোলনের সঙ্গে যুক্ত। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে গোটা দেশে বিচ্ছিন্নতাবাদী শক্তি যেভাবে জাতীয় ঐক্য এবং সংহতি নষ্ট করছে — সেই সময় পশ্চিমবাংলার ঐ বিচ্ছিন্নতাবাদী শক্তিকে যদি অঙ্কুরেই বিনষ্ট না করা হয় তাহলে অনেক মূল্য আমাদের দিতে হবে। কাজেই ঐ ব্যাপারে এখনই একটা কার্যকর ব্যবস্থা গ্রহণ করতে হবে। এটা অত্যন্ত গুরুত্বপূর্ণ ব্যাপার। আমি আপনার মাধ্যমে অনুরোধ করব, ঐ বিচ্ছিন্নতাবাদী শক্তির কার্যকলাপের বিরুদ্ধে কি ব্যবস্থা নিয়েছেন সেটা হাউসকে অবহিত করুন। সাথে সাথে আমি উপলব্ধি করছি ঐ বিচ্ছিন্নতাবাদী শক্তির বিরুদ্ধে দেশব্যাপী জনমত গড়ে তোলার প্রয়োজনীয়তা। আপনাকে অনুরোধ করছি, মাননীয় মুখ্যমন্ত্রীকে ঐ ব্যাপারে এই হাউসে একটি স্টেটমেন্ট দিতে বলুন।

[3-00 – 3-10 P.M.]

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাইট অনারেবল মেম্বার শ্রী দেবপ্রসাদ সরকার যে বিষয়টা উত্থাপন করলেন সেই বিষয়টা প্রশাসনিক এবং রাজনৈতিক ভাবে মোকাবিলা করার প্রয়োজন আছে। স্যার, অনেকগুলো আসপেক্ট আছে।

It is not an emotional aspect or a demand. It is not only a political demand but mainly, this type of claim and pretentions are generated due to the regional imbalances. I would ask Shri Jyoti Basu to cure the financial imbalances, regional imbalances so that these people and author of such claims should be isolated from the rank and file. Here is an able Member from the Cabinet, Shri Kamal Kanti Guha, in whose area this emotional incident has taken place. We have come to know from

[ 21st April, 1986 ]

the newspapers that some royal family members are engaged in provocating these few people as also some trusts have been formed. I would say that these are essentially political issues which can be combated effectively by curing the regional imbalances and taking the mass into confidence. Of the total population — I belong to North Bengal — where there is only 27% of the Rajbangsi population. I have received several letters of invitation but I have chosen to long to ignore those. The government should initiate actions for curing regional imbalances and to place guards for such fissiparous tendencies and to keep surveillance upon the performance of the royals. In other States, such fissiparous tendencies are not at all encouraged. It is the responsibility of the administration, it is the responsibility of the Intelligence Branch to deal with as also financial part of it should be cured. As regards the hill movement, I think, the Government of India is aware. Certain Hill Development Board has been created and the Board should be given upper hand and should be provided with liberal grants for the satisfaction of the hill people to solve their problems. Sir, this problem should be tackled first politically and essentially also, economically. This is my submission. Sir, the Treasury Benches are empty. Only one Member of the Cabinet is here. I request him to keep an watch over the movement. It is not an isolated matter. It is linked with fissiparous tendencies. I think it is not an independent movement. This fissiparous tendencey is every where in the country. Time is changing. We have seen what a turbulent atmosphere is going on in Punjab and Assam. In Assam, they have decided to put up a census and take the proceedings of extradition of the population. Anything may happen. We should be on the alert. It is not a very simple matter. Sir, I again draw your attention that the Tresury Bench side is always empty. So, you please communicate our views to the Chief Minister so that effective measures are taken involving all the political parties and all political sentiments to combat the movement.

**শ্রী কমলকান্তি গুহ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বিষয় নিয়ে অনেক আলাপ

আলোচনা চলছে, কাগজে অনেক খবর বেরোচ্ছে। আমি মনে করি যে আপনি যদি দয়া করে এর জন্য একটা দিন দেন তাহলে এর মধ্যে কারা আছে, এর সাথে কারা কি ভাবে যুক্ত এবং মিটিংগুলো কারা করছে সেটা জানা যায়। অনেকে অস্বীকার করেছেন যে আমরা এর সাথে যুক্ত নেই। আপনি যদি একটা দিন দেন তাহলে সমস্ত তথ্য নিয়ে হাউসে রাখতে পারি। ডাঃ জয়নাল আবেদিন যা বলেছেন তাঁর সঙ্গে আমি একমত। আজকে এখানে রাজনৈতিক ভাবে, সামাজিক ভাবে এবং প্রশাসনিক দিক থেকে এর মোকাবিলা করা উচিত। কিন্তু একটা কথা আমি বলতে চাই এবং এই ভুল কাগজেও করছে এবং অনেকেই বলছেন যে এটা রাজবংশীদের আন্দোলন। এই কথা বলা ঠিক নয়। কারণ এখানে যা রাজবংশী আছে তাদের অধিকাংশ প্রায় ৯০ ভাগ তাদের সাথে নেই। কিছু হতাশাগ্রস্থ লোক এই ধরনের কাজ করছে। আসামের ঘটনার পর সেই সমস্ত মানুষ বিশেষ ভাবে উৎসাহিত হয়ে এই ধরনের কাজ করছে। আসাম থেকে এই ধরনের কিছু মানুষ এসে ঐ অঞ্চলের মানুষদের বারে বারে নানা রকম ভাবে প্রলোভন দেখাচ্ছে এবং নানা রকম ভাবে প্রোভোক করছে। সেজন্য আমার মনে হয়, এই বিষয়ে এখানে বিস্তারিত আলোচনা হওয়া উচিত। পশ্চিমবঙ্গের সমস্ত মানুষের এটা জানা উচিত। এখানে বিস্তারিত আলোচনা হলে ওখানকার আসল ঘটনাটা মানুষের সামনে বেরিয়ে আসবে। সেজন্য আমি আপনার কাছে এ বিষয়ে আলোচনার একটা ব্যবস্থা যাতে হয়, তা নির্ধারণ করে দিন, এই অনুরোধ করছি।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, উত্তরবঙ্গে বিচ্ছিন্নতাবাদের নাম করে যে প্রসঙ্গ এখানে উঠেছে, সে বিষয়ে আমি এখনও মনে করি না যে সেখানকার অবস্থা খুবই উদ্বেগজনক। সুতরাং এ বিষয়ে খুব বিস্তারিত আলোচনা করার দরকার আছে বলে আমি মনে করি না। কারণ, এ বিষয়ে বিস্তারিত আলোচনা করতে গেলে আমাদের পরস্পরের মধ্যে একটা উস্কানিমূলক লড়াইয়ে তা পর্যবসিত হয়ে যেতে পারে। অর্থাৎ বাঙালিদের তথা পশ্চিমবঙ্গের বিভিন্ন সম্প্রদায়ের মানুষের মধ্যে একটা উস্কানিমূলক লড়াই বেধে যেতেও পারে। এটা সম্পূর্ণ ভাবে প্রশাসনিক নিয়ন্ত্রণের মধ্যেই আছে এবং এটাকে প্রশাসনিক নিয়ন্ত্রণের মধ্যেই রাখা যায়। আমাদের সূত্র অনুযায়ী যে সংবাদ আমরা পেয়েছি তাতে বলতে পারি যে, নেপালের জনৈক ভদ্রলোক ওখানে নেতা সেজে ঐ অঞ্চলের মানুষকে নেতৃত্ব দিয়ে একটা সাম্প্রদায়িক দাঙ্গা এবং লিঙ্গুইস্টিক উস্কানি ক্রমাগত দিয়ে যাচ্ছেন। তাঁর সঙ্গে কিছু ঐ রকম মনোভাবাপন্ন মানুষ যুক্ত হয়েছেন। ওখানে যে অবস্থা দেখা দিয়েছে তা প্রশাসনিক দিক থেকে স্টেপস নেওয়া যেতে পারে। এবং প্রশাসনিক দিক থেকে ব্যবস্থা নেওয়া হলে ঐ প্রোভোকেশন বন্ধ করা যেতে পারে। সেই ভাবে ব্যবস্থা গ্রহণ না করে বিস্তারিত আলোচনার ব্যবস্থা করলে তা বরং ঐ অঞ্চলের মানুষদের মধ্যে একটা প্রোভোকেশনের অবস্থা দেখা দেবে এবং এটার একটা ডেনজারাস ট্রেন্ড দেখা দেবে। এ নিয়ে এখানে আলোচনা হলে আরও প্রচার হয়ে পড়বে এবং তখন ইট মে গো বিয়ন্ড দি কন্ট্রোল অফ এভরিবডি। সুতরাং আমি মনে করি তার ফলে পাগলদের সাঁকো নাড়াবার মতো একটা ভয়ঙ্কর অবস্থার সৃষ্টি হবে। আমি জানি, মাননীয় মন্ত্রী মহোদয় যদি ওখানে ভালো ভাবে প্রশাসনিক ব্যবস্থা নিয়ে পারেন, তাহলে খুনি এই অবস্থা বন্ধ হয়ে যেতে পারে। এটা সম্পূর্ণ ভাবেই রাজনৈতিক একটা ব্যাপার। সুতরাং রাজনীতিগত ভাবেই এটা কমব্যাট করা উচিত। এরই সাথে সাথে প্রশাসনিক দিক

থেকে ব্যবস্থা নিলেই সব সমস্যার সমাধান হয়ে যাবে বলেই আমার মনে হয়। এ ব্যাপারে এখানে বিস্তারিত কোনও আলোচনার দরকার আছে বলে মনে হয় না।

**Mr. Speaker :** You see, Dr. Zainal Abedin, it is the concern of the entire House and all right thinking people. It is not only a question of Gorkha Land or Uttar Land. What is happening all over the country beginning from Ram Janmabhoomi to the Shariat Bill and Khalisthan and all other factors ? We express our concern for what is happening. As democratic minded people we are interested in the unity and development of the country. These fissiparous tendencies are developing and these have to be fought politically no doubt, but for that, the co-operation of all political parties is necessary whole heartedly and sincerely. So, the question is, there are certain misguided people. I am still sure that Darjeeling problem is not as serious as it is made out to be on certain occasions. But we have to be alert and the administration should take all possible steps, both at the political and at the administrative level, to solve these things. But I do not entirely agree with you that the economic solution is the only solution because what we see in the Punjab's case ? What we see in the Punjab's case ? They are economically the best developed State in India, but what has happened there ?

**Shri Subrata Mukherjee :** Sir, Punjab is also a prosperous State.

**Mr. Speaker :** Yes, a prosperous State. What has happened in the Punjab ? So, that is not the only solution. There are various other factors. There are external agencies, internal agencies, many vested interests and certain other things there. So we have to be very cautious and politically we have to go to the people, explain to them what is right, what is wrong and how the unity of the country will benefit if proper facilities are given to the poorer people. We have to make them understand and bring them in that line and there are certain problems that have to be gone into with all seriousness. Certain problems are there, no doubt. In the hill regions, there are certain problems of the

uibals, there are problems of the minorities, there are certain problems of groups. These are there. It is a tragedy of our country that in spite of so long years of independence these basic things have not been gone into. It is high time that these are gone into and the administration looks into them but it is not possible for the State Government to do all these things. The greater responsibility lies with the Central Government, the Government at the Centre, because the funds are there, the machineries are there which are abailable more from them than from the State administration. We have to go into all these problems and try to understand the things. So this has to be seen from all these perspectives and I am sure that if all the Members are truly interested in this matter, the problem could be solved.

**শ্রী কমলকান্তি গুহ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের এই ব্যাপারে বিশেষ ভাবে সতর্ক হওয়ার দরকার আছে। বিশ্ব হিন্দু পরিষদ যে ভাবে উস্কানিমূলক বক্তব্য রাখছে — জঘন্য ভাবে তারা বক্তব্য রাখছে, যেটা আমি গত কালকেও রেডিওতে শুনেছি। রেডিওতে বিশ্ব হিন্দু পরিষদের ১৫ মিনিট ধরে তাদের বক্তব্য প্রচার করেছে, এটা আমি শুনেছি। তাদের বক্তব্য রাখার জন্য — সম্পূর্ণ ভাবে উস্কানিমূলক বক্তব্য রাখার জন্য ১৫ মিনিট ধরে রেডিওতে তারা ফাংশন করেছে। আমার জিজ্ঞাসা এই যে, এটা তো কেন্দ্রীয় সরকারের একটা সংস্থা — এখানে বিশ্ব হিন্দু পরিষদকে কি ভাবে ঐ ধরনের বক্তব্য রাখার জন্য তাঁরা অ্যালাউ করলেন? এই সমস্ত কারণে আমি মনে করি, এটা নিয়ে এখানে বিস্তারিত আলোচনা হওয়ার দরকার আছে, এটা খুবই প্রয়োজনীয়।

[3-10 – 3-20 P.M.]

**(Shri Saral Deb rose to speak)**

**Mr. Speaker :** No more discussion on this. Mr. Saral Deb, please take your seat. Now I call upon Shri Shashanka Sekhar Mandal.

**শ্রী শশাংকশেখর মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে সংশ্লিষ্ট মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বীরভূম জেলার রামপুরহাটে এক নম্বর ব্লকে পাহাড়ী অঞ্চলে হিন্দু-মুসলমান অধ্যুষিত এলাকা আছে। ওই এলাকাটি সম্পূর্ণরূপে আগুনে ধ্বংস হয়ে গেছে। আমি ৪-৫ দিন আগে আমি সেখানে গিয়েছিলাম, সেখানে ৬০-৭০টি পরিবার, ফ্যামিলি একসঙ্গে থাকে। তার ১০০-১৫০ টি বাড়ি পুড়ে ধ্বংস হয়ে গেছে। প্রায় ৪০০-৫০০ মুরগি মারা গেছে। সঙ্গে সঙ্গে ধান, চাল গম ইত্যাদি সব নষ্ট হয়ে গেছে। এই বিষয়ে আমি আপনার মাধ্যমে মাননীয় ত্রাণ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি অবিলম্বে যাতে সেখানে ব্যবস্থা গ্রহণ করা হয়।

[ 21st April, 1986 ]

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টি হল — ১৯৩৪ সালে বাঁকুড়া শহরে একটি হাইস্কুল বাঁকুড়া টাউন হাইস্কুল এটি কোনও রকম ভাবে টিকে আছে। এখানে সরকারি কোনওরকম অনুদান দেওয়া হয় না। ১৯৩৪ সালের এই স্কুলটি একটি ভাড়া বাড়িতে অবস্থিত, বাড়িটি একেবারে ভেঙ্গে পড়েছে। বর্ষাকালে অর্দ্ধেকটি বাড়ি জলে ডুবে যায়। এখানে ৬০০-৭০০ জন ছাত্র মধ্যবিত্ত এবং গরিব মানুষের ছেলেরা পড়তে যায়। এখানে এমন অবস্থা চলছে অবিলম্বে এই স্কুলটি যে ভাড়া বাড়িতে অবস্থিত তার ব্যবস্থা করা হোক এবং অধিগ্রহণ করা হোক নূতবা অন্য কোনও ব্যবস্থা গ্রহণ করা হোক। এই ভয়াবহ অবস্থা থেকে বাঁচাবার জন্য স্কুলটিকে অবিলম্বে ব্যবস্থা গ্রহণ করা হোক।

**শ্রী প্রশান্তকুমার প্রধান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মেদিনীপুর জেলায় ভগবানপুর গ্রামে একটি রাস্তার কাজ দীর্ঘদিন ধরে আটকে আছে। হঠাৎ শুনলাম টাকা পাওয়া যাবে না। আমরা জানি সরকারি নীতি হচ্ছে যে কাজ চলছে সেই কাজের টাকা খরচ করা যাবে এবং কোনওভাবেই সেই টাকা বন্ধ করা যাবে না। কিন্তু এক্ষেত্রে দেখলাম কাজ হতে হতে বন্ধ হয়ে গেল। এই ব্যাপারে আমি পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে কাজটা দ্রুত শুরু করা যায় তার ব্যবস্থা করুন।

**শ্রীমতী রেনুলীনা সুব্বা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে দার্জিলিংয়ের একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন যে রেশন কার্ডের মাধ্যমে চাল, গম, চিনি, তেল পাওয়া যায়। এই রেশন কার্ড ইন্ডিয়ান সিটিজিনশিপের একটি অঙ্গ এটি আইডেনটিটি কার্ড হিসাবেও বিবেচ্য হয়। আসাম এবং মেঘালয় থেকে কিছু লোক এখানে চলে এসেছে, তাদের গভর্নমেন্ট তাড়িয়ে দিয়েছে। তাদের কোনও রেশন কার্ড নেই যে তারা প্রুভ করতে পারবে নিজেদের। সেই জন্য দার্জিলিং জেলায় ব্ল্যাঙ্ক রেশন কার্ডের খুব অভাব, ডিপার্টমেন্ট থেকে চিঠি দেওয়া হয়েছিল যে দার্জিলিংয়ের লোকেদের খুব অসুবিধা হচ্ছে এবং গভর্নমেন্ট থেকেও চাপ দেওয়া হচ্ছে এই ব্যাপারে। রেশন কার্ডটিকে আইডেনটিটি কার্ড হিসাবে এবং সিটিজেনশিপ হিসাবেও ব্যবহার করা হয়। এই রেশন কার্ডের অভাবে চাল, গম, চিনি, তেল ইত্যাদি তারা তুলতে পারছে না। দার্জিলিংয়ে ৩ লক্ষ রেশন কার্ড রিকুইজিশন করা হয়েছিল। এই কার্ড তাড়াতাড়ি পাঠানো হোক এই বিষয়ে আমি আপনার মাধ্যমে দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী অনিল মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, এই হাউসে বহুবার বলেছি বাঁকুড়া জেলার বিড়ি শ্রমিকদের অবস্থা অত্যন্ত সঙ্গীন। গত তিন দিন যাবৎ বাঁকুড়া জেলার ৩০ হাজার বিড়ি শ্রমিক ধর্মঘট করেছে, ফলে সেখানে প্রায় ১ লক্ষর মতো লোক তারা ইনভলভড হয়েছে এই ধর্মঘটে। মালিকপক্ষ তারা বেতন দিচ্ছে না, তাদের দাবি-দাওয়াগুলিও মিটছে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় শ্রমমন্ত্রীকে জরুরি ভিত্তিক এই বিষয়টি যাতে ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেটকে জানানো হয় এবং তাদের বেতন দেওয়া হয় অবিলম্বে

তার ব্যবস্থা করা হোক এই আবেদন জানাচ্ছি।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে আপনার মাধ্যমে এই হাউসের সামনে তুলে ধরছি। আজকে বজবজ এলাকার সমস্ত জনজীবন বিপর্যস্ত হয়ে আছে। ঘটনাটি ঘটেছিল দিন দুয়েক আগে। এই ঘটনায় নিউ সেন্ট্রাল জুট মিল বন্ধ হয় বা লক আউট হয়। আমরা সরকারকে বলেছিলাম লক আউট বে-আইন্নি, এই বে-আইনি লক-আউট ঘোষণা করায় কোনও ব্যবস্থা নেওয়া হয় নি। ওখানকার একজন এম. এল. এ. আছেন ক্ষিতি বাবু তিনি ট্রেড ইউনিয়ন করেন এবং ওটা জ্যোতি বাবুর নির্বাচনীর এলাকার কাছে। কয়েক হাজার মানুষ আজকে বিক্ষুব্ধ হয়ে আছে এবং নিউ সেন্ট্রাল জুট মিল-র উপর সেখানকার অর্থনীতি নির্ভর করছে। এই জুট মিল হঠাৎ লক আউট হয়ে যাবার ফলে সেখানকার মানুষ যখন মিছিল মিটিং করছিলেন সেই সময় কে বা কারা এসে এম. এল. এ.-র গাড়ি ভাঙচুর করে তার ফলস্বরূপ পরবর্তীকালে কংগ্রেসের লোকেদের উপর যে ভাবে হামলা করা হয়েছে তাতে কয়েক হাজার লোক বাড়ি ছেড়ে গিয়েছে এবং ঐ এলাকার মানুষকে নিয়ে এম. এল. এ. মহাশয় নিজে নেতৃত্ব দিচ্ছেন এই ধরনের ঘটনায়। স্যার, এই যে বন্ধ ডাকা হয়েছে এতে কোনও অধিকার আছে যে এক দিকে তারা লক আউট করবেন অপরদিকে তারা আবার এই জিনিস করবেন, এটাকে বরদাস্ত করা যায় না। মালিকের সঙ্গে আঁতাত করে তারা যে জিনিস করছেন এটাকে বরদাস্ত করা যায় না, এই জিনিস অবিলম্বে বন্ধ হোক। এটা দেখার জন্য বিভাগীয় মন্ত্রীকে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী বিভূতিভূষণ দে ঃ** স্যার, আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত ৮।৪।৮৬ তারিখে মুর্শিদাবাদ জেলায় বেলদা কলেজে ছাত্র পরিষদ (আই) তারা বহিরাগত অছাত্র গুন্ডা দিয়ে এস. এফ. আই. ও ডি. এস. ও.-র মতো সাধারণ ছাত্রদের উপর হামলা চালায়। ঘটনার বিবরণে প্রকাশ ডি. এস. ও. ও ছাত্র পরিষদ পরিচালিত ছাত্র সংসদের যে আয় ব্যয়ের হিসাব-র যে বাৎসরিক পত্রিকা বের হয় তাতে দেখা যায় যে ১৮০০ টাকার মতো তারা আত্মসাৎ করেছেন। এই বিষয়ে দেখার জন্য আমি আবেদন করছি।

**শ্রী সামসুদ্দিন আহমেদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সারা পশ্চিমবাংলায় খরা চলছে, পানীয় জলের অভাবে দক্ষিণবঙ্গে ও উত্তরবঙ্গের সকল জায়গায় হাহাকার দেখা দিয়েছে। মেদিনীপুর, পুরুলিয়া, মালদা, ওয়েস্ট দিনাজপুর বিভিন্ন জায়গায় পানীয় জলের অভাব প্রকটভাবে দেখা দিয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই ব্যাপারে বুটা সিং মহাশয় বলেছেন পানীয় জল সরবরাহর ব্যাপারে পশ্চিমবঙ্গ সরকার সবচেয়ে বেশি পিছিয়ে আছে। আমি আপনার মাধ্যমে এটা দেখার জন্য অনুরোধ করছি।

**শ্রী মাধবেন্দু মোহান্ত ঃ** স্যার, নদীয়া জেলার পলাশী পাড়ায় পাইপ ওয়াটার সাপ্লাই বিল্ডিং-র একটি প্রকল্প গ্রহণ করা হয়। তিন বছর হয়ে গেল সেখানে জায়গা দেওয়া হয়েছে, বিল্ডিংও হয়েছে, পাইপ দিয়েছে। এই প্রকল্প এখনও পর্যন্ত কমপ্লিট করা হয় নি। সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়কে এই প্রকল্পটির কাজ যাতে শেষ হয় তার অনুরোধ করছি।

**শ্রী আব্দুল মান্নান ঃ** স্যার, আমরা জানি কমিউনিটি হেলথ গাইড যারা আছেন সি. এইচ. জি. তারা খুবই দুঃখকষ্টের মধ্যে কাজ করেন। ৫০ টাকা করে রেম্যুনারেশন বা অ্যালাউন্স তারা পায়। গ্রামাঞ্চলের চিকিৎসা ব্যবস্থা দরকার। কিন্তু আজকে কয়েক মাস ধরে তাদের ঔষধপত্র বা টাকা পয়সা এমন কি ৫০ টাকাও তারা পান না তারা তাদের অ্যালাউন্স কবে পাবে তার ঠিক নেই। এই ব্যাপারে সেন্ট্রাল গভর্নমেন্টের কাছে এবং রাজ্য সরকারের কাছে দাবি করা হয়েছে এটাকে বাড়াবার জন্য। গত সপ্তাহে তারা অনশন করেছেন। এই বিষয়টা এই হাউসের মাধ্যমে মন্ত্রীর কাছে আবেদন রাখছি যাতে অবিলম্বে এইটার সম্বন্ধে ব্যবস্থা গ্রহণ করা হয়।

[3-20 – 3-30 P.M.]

**শ্রী শীশ মহম্মদ ঃ** স্যার, মুর্শিদাবাদ জেলার জঙ্গীপুর মহকুমার রঘুনাথগঞ্জ জনবসতিপূর্ণ এলাকা এবং ব্যবসা কেন্দ্র। সেখান থেকে কলকাতার সঙ্গে যোগাযোগ স্থাপন করার জন্য সরকারি বাস অবিলম্বে চালানোর জন্য পরিবহন মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** স্যার, একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মুখ্যমন্ত্রী এবং বিচার মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। তমলুকের শান্তিকুঞ্জ গ্রামে চিত্ত মন্ডল ১৯৭৮ সালে খুন হন। সেই পরিপ্রেক্ষিতে মেদিনীপুরের জুডিসিয়াল ম্যাজিস্ট্রেটের কোর্টে মামলা হওয়ায় আসামির ৮ বছর জেল হয়। আবার এ নিয়ে হাইকোর্টে যে মামলা হয় তাতে ঐ রায় বহাল রাখা হয়। কিন্তু আজও পুলিশ দাগী খুনী আসামিদের গ্রেপ্তার করছে না। তার মৃতা স্ত্রীর উপর এবং বাড়ির উপর অত্যাচার হচ্ছে।

**শ্রী গুনধর মাইতি ঃ** স্যার, পাথর প্রতিমা থানা এলাকায় বর্তমানে ১ইঞ্চি বাস রাস্তা নেই। ৭৪ সালে রায়পুর ফেরিঘাট থেকে পাথর প্রতিমা পর্যন্ত সুন্দরবন সড়ক নামে একটি রাস্তার কাজ আরম্ভ হয় শম্বুক গতিতে কাজ চলতে থাকে এবং এ পর্যন্ত ৩ স্তর ইটের কাজ করা শেষ হয়েছে। বাকি আছে পাথরকুচি বিছিয়ে পিচ ঢালার কাজ। ঢোলা রোড থেকে উক্ত সড়কের সঙ্গে সংযোগ রক্ষাকারি একটি রাস্তা বিগ এন. আর. ই. পি.-র টাকা দিয়ে মাটি কাটার কাজ ও ৩ স্তর ইট বিছানোর কাজ শেষ হয়েছে। তবুও পি. ডব্লি. ডি. এটা অধিগ্রহণ করে নি। এই কাজ অবিলম্বে করার জন্য অনুরোধ করছি।

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** স্যার, সুব্রত বাবু খানিকটা সত্য, খানিকটা অসত্য কথা বললেন। বিধানসভার সদস্য ক্ষিতি বাবুকে কারা আক্রমণ করেছে এটা তিনি জানেন। নকশাল পন্থীরা এবং তাদের সঙ্গে এস. ইউ. সি. আছে যারা আক্রমণ করেছে। গত ১৫ তারিখে জুট মিল লক আউটের ব্যাপারে আই. পি. এম.-র নেতৃত্বে সমস্ত কেন্দ্রীয় ট্রেড ইউনিয়ন নেতাদের আক্রমণ করে, খুন করার ভয় দেখায়, শ্রমিকদের উপর আক্রমণ করে। ১৯ তারিখে ক্ষিতি বাবু যখন তাঁর পার্টি অফিসে বসে মিটিং করছিলেন তখন চারিদিক থেকে ইট বর্ষণ হয় এবং তাঁর গাড়ি যেটা রাস্তায় ছিল সেটিকে জ্বালিয়ে দেওয়া হয়। এ নিয়ে আজ সেখানে বন্ধ চলছে।

**শ্রী গৌরচন্দ্র কুন্ডু ঃ** স্যার, রানাঘাট হাসপাতালে একটি শোচনীয় চিত্র আপনাকে জানাতে চাই। সেখানে এস. ডি. ও., মেট্রন, অ্যাম্বুলেন্স, এনাসথেটিস্ট নেই। এ বিষয়ে মন্ত্রী

মহাশয়ের এবং সংশ্লিষ্ট অফিসারদের বারবার বলা সত্ত্বেও এবং আমি নিজে রাইটার্সে গিয়ে বলা সত্ত্বেও ৬ মাসের মধ্যে কোনও ব্যবস্থা হল না। রুগীদের ৪ টাকা ডায়াটে আজ আর চলে না। পুনরায় আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**ডাঃ সুশোভন ব্যানার্জি :** স্যার সারা পশ্চিমবাংলায় অনেক জেলায় প্রচন্ড ভাবে খরা আরম্ভ হয়েছে। এই হাউসে স্টেটমেন্টে কমল বাবু বলেছেন তিনি টিউবওয়েল করে দেবেন। কিছু কিছু জায়গায় দিয়েছেন। কিন্তু অনেক জায়গায় দেখা গেছে জলের লেভেল এত নিচে নেমে গেছে যে টিউবওয়েল দিয়ে সমস্যার সমাধান হবে না। ডাঃ পি. সি. ঘোষ এক সময়ে বলেছিলেন সমুদ্রের জলকে ডিস্যালাইন করে ব্যবহার করা যায় এবং সেটা করতে পারলে খানিকটা সেভড হতে পারে এবং পানীয় জলের সমস্যার সমাধান হতে পারে। এটা চিন্তা করার জন্য অনুরোধ করছি।

**ডাঃ ওমর আলি :** স্যার, এই রাজ্যে প্রথা বহির্ভুত শিক্ষা ব্যবস্থা চালু আছে। এখানে ইন্সট্রাক্টার যাঁরা কাজ করেন তাঁদের যোগ্যতা প্রাথমিক শিক্ষকদের মতো, কিন্তু তাঁরা বেতন পান মাত্র ১০৫ টাকা। অর্থাৎ ন্যূনতম বেতনের চেয়ে কম। সেখানে ছাত্র ছাত্রীরা বিনা মূল্যে বই পায় না। ভাতা ও বেতনের ব্যাপারে ইন্সট্রাক্টারদের দাবি যেন বিবেচনা করা হয় এবং ছাত্র ছাত্রীদের বিনা মূল্যে পাঠ্য পুস্তক যেন দেওয়া হয়।

**মিঃ স্পিকার :** শ্রী সাধন চ্যাটার্জির ব্যাপারটা আউট অফ অর্ডার। কারণ এ বিষয়ে লোকসভায় একটা বিল পেন্ডিং আছে। লোকসভায় পেন্ডিং ব্যাপার নিয়ে আলোচনা করা যায় না।

**শ্রী সুভাষ গোস্বামী :** স্যার, একটানা কয়েক মাস অনাবৃষ্টির ফলে বাঁকুড়া জেলায় ইতিমধ্যে নদী-নালা, খাল-বিল শুকিয়ে গেছে। রিগবোর টিউবওয়েলগুলি থেকে জল উঠছে না। চাষীরা খরা আশঙ্কা করছে। শুধু পানীয় জলের প্রশ্ন নয়, চাষের জল না হলে তারা কাজ পাবে না এবং চারিদিকে হাহাকার পড়ে যাবে। অতএব সমস্ত বিভাগে প্রয়োজনীয় কর্মসূচি গ্রহণ করার জন্য অনুরোধ করছি।

**শ্রী মনোহর তিরকী :** স্যার, উত্তরবঙ্গে বিচ্ছিন্নতাবাদীর আন্দোলনের জন্য আমরা উদ্বিগ্ন। এর সঙ্গে উত্তর বাংলায় শিল্পাঞ্চলে বে-আইনি ভাবে চোলাই মদ, হাড়িয়া, তাড়ির ফলাও কারবার চলছে। সাপ্তাহিক হাটে যুবতীরা হাড়িয়া নিয়ে বসায় সেখানে যুবকরা যাচ্ছে। এ বিষয়ে সকলেই উদ্বিগ্ন বলে ব্যবস্থা অবলম্বন করার জন্য অনুরোধ করছি।

**শ্রী অম্বিকা ব্যানার্জি :** স্যার, হাওড়ার বালিটিকুরী ই. এস. আই. হাসপাতালে যেখানে ইনসিওর্ড রুগীর থাকার কথা। সেখানে ১০.৪.৮৬ তারিখে সুভাষ রাউথ, অ্যাডমিশন রেজিস্ট্রারে নম্বর হচ্ছে ১১৬৭, নামে একজনের অপারেশন হয় ১৭.৪.৮৬ তারিখে। তার বেড নম্বর ৭৫ বি। এটা কোনও এমারজেন্সি অপারেশন নয়। যেখানে ইনসিওর্ড রোগীর থাকার কথা সেখানে করাপশন এত বেশি যে বাইরের রুগীও থাকছে এবং অপারেশন হচ্ছে। এ বিষয়ে শ্রম মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

## ZERO HOUR MENTION

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** স্যার, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে সভার দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টি হল বাঁকুড়ায় খরা দেখা দিয়েছে। সেখানে ছাতনা, বাঁকুড়া এবং পাশাপাশি ব্লকগুলি সেচহীন অবস্থা হয়ে গেছে। সেখানে কোনও রকম জল পাওয়া যাচ্ছে না। পুকুর শুকিয়ে গেছে। ৮০ ভাগ নলকূপ খারাপ হয়ে গেছে। আমি ডি. এম.-কে বললাম যে আপনি তো এরজন্য ১৯ লক্ষ টাকা পেয়েছেন কিন্তু তিনি বললেন যে কোনও কিছুই আসে নি যার জন্য টিউবওয়েল মেরামত করতে পারছি না। বিষয়টি অবিলম্বে দেখার জন্য অনুরোধ করছি।

[3-30 – 4-00 P.M.]

(Including Adjounment)

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয় উল্লেখ করতে চাই, কারণ, বিষয়টা নিয়ে ইতিমধ্যে নানা রকম প্রচার করার চেষ্টা হচ্ছে। বিষয়টা হচ্ছে কলকাতা কর্পোরেশনের ১৪১ নং ওয়ার্ডের যিনি কাউন্সিলার পুলিশ তাঁকে গ্রেপ্তার করেছে। অভিযোগ খুব গুরুতর। অভিযোগ হচ্ছে তিনি নারী ধর্ষণ করেছেন। তাঁর একটা নার্সিং হোম আছে, সেই নার্সিং হোমে তিনি পেশেন্টের উপর ধর্ষণ করেছেন। আমি নামটা বলছি না, সেই ডাক্তার বাবু প্রচার করার চেষ্টা করছেন তাঁকে রাজনৈতিক কারণে হ্যারাস করার জন্য পুলিশকে দিয়ে গ্রেপ্তার করানো হয়েছে। এটা সম্পূর্ণ অসত্য কথা। আমরা জানি কংগ্রেসের মধ্যে এমন সব এলিমেন্ট আছে আমরা যাদের নারী ধর্ষণের ব্যাপারে পার্টি থেকে বিতাড়িত করেছি এবং কংগ্রেস তাদের আশ্রয় দিয়েছে। এমন ডাক্তার আছে যে ডাক্তার নারী ধর্ষণের দায়ে আমাদের পার্টি থেকে বিতাড়িত হয়ে কংগ্রেসে গিয়ে এম. এল. এ. কাউন্সিলার হয়েছে। সুতরাং কাউন্সিলার হলে যে নারী ধর্ষণ করে না এমন কোনও ব্যাপার হতে পারে না। আমি দাবি করছি এই অপরাধীর উপযুক্ত শাস্তি হওয়া উচিত।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কলকাতা বিশ্ববিদ্যালয় থেকে যে সমস্ত ছাত্র-ছাত্রী ১৯৮০ সালে বা তার পরে পাশ করেছে তারা এখন পর্যন্ত সার্টিফিকেট, ডিপ্লোমা কিছু পাচ্ছে না, তার ফলে যারা বিদেশে উচ্চ শিক্ষার জন্য যাবার সুযোগ পেয়েছে সেই সুযোগ তারা সদ্ব্যবহার করতে পারছে না। একটা কমপিউটার মেশিন কেনা হয়েছিল, সেই মেশিন ব্যবহার করা হবে কি হবে না এই সিদ্ধান্ত নিতে ৬ বছর কাটিয়ে দেওয়া হল, এর ফলে ছাত্র-ছাত্রীরা একটা দুর্ভোগের মধ্যে রয়েছে। আমি আপনার মাধ্যমে উচ্চ শিক্ষা মন্ত্রীর কাছে আবেদন রাখছি অবিলম্বে হস্তক্ষেপ করে কলকাতা বিশ্ববিদ্যালয় থেকে যে সমস্ত ছাত্র-ছাত্রী পাশ করেছে তাদের সার্টিফিকেট, ডিপ্লোমা দেবার ব্যবস্থা যেন করেন, তা না হলে ছাত্র-ছাত্রীদের বয়স পার হয়ে যাচ্ছে, তারা সুযোগ থেকে বঞ্চিত হচ্ছে। একটা প্রশাসনিক গাফিলতির জন্য এই অবস্থা হচ্ছে। স্যার, আপনি মন্ত্রী মহাশয়কে বলুন অবিলম্বে একটা ব্যবস্থা এই ব্যাপারে গ্রহণ করতে।

**শ্রীমতী রেনুলীনা সুব্বা ঃ** মিঃ স্পিকার, স্যার, আমাদের দার্জিলিং জেলার কালিম্পং

সাব-ডিভিসনে ম্যানিনজাইটিজ রোগ হওয়ার জন্য বাচ্চারা মারা গেছে, তার ফলে ডি. এম.-এর সঙ্গে কথাবার্তা বলে স্কুল হোস্টেল বন্ধ করে ছুটি দেওয়া হয়েছে। কালিম্পং ১০/১২টি শিশু মারা গেছে। স্কুল অব ট্রপিক্যাল মেডিসিনকে দিয়ে এটা এনকোয়ারি করা হোক এই দাবি আমি আপনার মারফত রাখছি।

**Mr. Speaker :** Mr. Amarendra Nath Bhattacharya, what is your personal explanation ?

**শ্রী অমরেন্দ্রনাথ ভট্টাচার্য :** স্যার, আমাদের পার্টি লিডার আজকে আমাকে জানালেন যে সেদিন হোম পুলিশ বাজেটে উত্তর দেবার প্রসঙ্গে মুখ্যমন্ত্রী মহাশয় বোধ হয় উল্লেখ করেছেন যে আমি চিৎপুর থানা সংক্রান্ত কোনও ব্যাপারে চিঠি দিয়েছি, চিঠি দেওয়ার কথা যদি উল্লেখ করা হয়ে থাকে তাহলে সেটা অসত্য। কারণ, আমি কাউকে কোনও চিঠি দিই নি। আমাদের কাছে বিভিন্ন পুলিশ মহল থেকে জিজ্ঞসা করা হয়েছে বেলগাছিয়ার অন্তর্গত চিৎপুর থানায় যেসব ওয়ার্ড পড়ে তার সম্পর্কে খুন, জখম, রাহাজানি এইসব অভিযোগ আছে কিনা, ও. সি., ডি. সি. এবং পরবর্তীকালে জয়েন্ট সি. পি. স্বরূপ মুখার্জি মহাশয় জিজ্ঞাসা করায় আমি তাঁদের বলেছি আমার এলাকায় কংগ্রেস, কমিউনিস্ট হিসাবে কোথাও কোনও ঝগড়া গন্ডগোল হয় নি, পলিটিক্যাল ক্লাসেস কিছু হয় নি, ক্রাইমের ক্ষেত্রে আপনাদের কৃতিত্ব কিছুদিন আগে স্বীকার করে এসেছি। এতে হয়ত উনি বলেছেন কংগ্রেসের কোনও অভিযোগ নেই। আমার কন্সটিটিউয়েন্সির অন্তর্গত চিৎপুর থানা এলাকায় ৪, ৫ দুটি ওয়ার্ড আছে, ৩ আছে সুভাষ চক্রবর্তী মহাশয়ের, ৬ আছে শত বাবুর। কংগ্রেসের কোনও অভিযোগ নেই একথা বলবার কোনও অধিকার আমার নেই।

**মিঃ স্পিকার :** মিঃ ভট্টাচার্য, শত বাবু বলে আমাদের কোনও মেম্বার নেই, প্রফুল্ল বাবু বলুন।

**শ্রী অমরেন্দ্রনাথ ভট্টাচার্য :** আই অ্যাম সরি। থ্যাঙ্ক ইউ মিঃ স্পিকার স্যার, ফর ইওর কারেকশন। ৬ নং ওয়ার্ডে কংগ্রেস আছে, ৩ নং ওয়ার্ডের কংগ্রেস আছে, তাদের অভিযোগ সম্পর্কে আমার কোনও বক্তব্য নেই। কংগ্রেস কোনও অভিযোগ করে নি, একথা আমি বলি নি। একথা যদি মুখ্যমন্ত্রী বলে থাকেন, সেটা তাঁর দায়িত্ব আমার নয়। আমি বলেছি আমার কনস্টিটিউয়েন্সির অন্তর্ভুক্ত ৪।৫ নং ওয়ার্ডে পুলিশ সাফল্যের সঙ্গে কাজ করেছে — তার জন্য আমি পুলিশকে ধন্যবাদ জানিয়েছি কৃতজ্ঞতা জানিয়েছি। মুখ্যমন্ত্রী যদি বলে থাকেন পুলিশের ব্যাপারে কংগ্রেসের কোনও অভিযোগ নাই, তাহলে তিনি অসত্য কথা বলেছেন।

**(At this stage the House was adjouned till 4.00 P. M.)**

(After adjournment)

[4-00 – 4-10 P.M.]

**Voting on Demands for Grant.**

**Demand No. 63**

**321 — Village and Small Industries**

**(Excluding Public Undertakings)**

**Major Head : 521 — Capital Outlay on Village and Small Industries**

**(Excluding Public Undertakings) and 721 — Loans's for village and small Industries (Excluding Public Undertakings)**

**Shri Pralay Talukdar :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 17,75,33,000 be granted for expenditure under Demand No. 63, **Major Head : "321 — Village and Small Industries (Excluding Public Undertakings) 521 — Capital Outlay on Village and Small Industries (Excluding Public Undertakings) and 721 — Loans for Village and Small Industries (Excluding Public Undertakings)"**

(This is inclusive of a total sum of Rs. 4,43,85,000 already voted on account in March, 1986).

The Printed speech of Shri Pralay Talukdar is taken as moved:

২। আমার বিভাগের কর্মতৎপরতা প্রধানত তিনটি মুখ্য সেক্টরের মধ্যে সীমাবদ্ধ, অর্থাৎ (১) গ্রামীণ ও ক্ষুদ্রশিল্প, (২) হস্তচালিত তাঁত ও (৩) রেশম গুটির চাষ। এই সব সেক্টরের আওতাভুক্ত বিভিন্ন প্রকল্প রূপায়ণের মাধ্যমে ক্ষুদ্রায়তন ইউনিট প্রতিষ্ঠা করে কর্মসংস্থানের সুযোগ সৃষ্টি করাই এই বিভাগের উদ্দেশ্য। এটা অনুমিত হয় যে, এই বিভাগ কর্তৃক বিভিন্ন প্রকল্প রূপায়ণের মাধ্যমে ১৯৮৫-৮৬ সালে ১,৪৮,০০০ ব্যক্তির অতিরিক্ত কর্মসংস্থানের সুযোগ করা গিয়েছে। আর ১৯৮৬-৮৭ সালের জন্য ধার্য করা হয়েছে ১,৭৪,০০০ ব্যক্তির অতিরিক্ত কর্মসংস্থান সৃষ্টির লক্ষ্যমাত্রা।

এখন আমি বিভিন্ন সেক্টরের বিস্তৃত কর্মসূচিগুলি সম্পর্কে আলোচনা করছি।

**।। গ্রামীণ ও ক্ষুদ্রশিল্প ।।**

৩। গ্রামীণ ও ক্ষুদ্রশিল্পগুলির ক্ষেত্রে প্রাথমিক উদ্দেশ্য হল — অতিরিক্ত কর্মসংস্থানের জন্য নূতন ইউনিট স্থাপন করা এবং বর্তমানে চালু ইউনিটগুলি ও যেসব ইউনিটগুলি যথেষ্ট পরিমাণে সম্প্রসারিত হতে যাচ্ছে সেইসব ক্ষেত্রে এই লক্ষ্যমাত্রা ছিল ৩৩,০০০। এই উদ্দেশ্যে যেসব প্রধান কর্মসূচি নেওয়া হয়েছে তার মধ্যে রয়েছে ঃ— (১) জেলাগুলিতে গ্রামীণ ও ক্ষুদ্রশিল্পের সুষম বিকাশের জন্য প্রশিক্ষণ, পরিষেবা ও আর্থিক পোষণমূলক উন্নয়ন প্রকল্পগুলি,

(২) (ক) পশ্চিমবঙ্গ ক্ষুদ্রশিল্প নিগম, (খ) পশ্চিমবঙ্গ রাজ্য চর্মশিল্প উন্নয়ন নিগম, (গ) পশ্চিমবঙ্গ হস্তশিল্প উন্নয়ন নিগম, (ঘ) পশ্চিমবঙ্গ হস্ত ও বিদ্যুৎ চালিত তাঁত উন্নয়ন নিগম, (ঙ) পশ্চিমবঙ্গ রাজ্য হস্তশিল্প সমিতিকে নিজ নিজ ক্ষেত্রে বাণিজ্যিক ও উন্নয়নমূলক কর্ম তৎপরতার ভার গ্রহণে সমর্থ হওয়ার জন্য অংশীদারি মূলধনে [Equity Capital] সহায়তা, এবং (৩) শিল্পে সহায়তা প্রদানকারি প্রতিষ্ঠান ও আর্থিক সংস্থাগুলির সঙ্গে কারিগরি/বিপণন সহায়তা এবং সমানভাবে ব্যাঙ্ক কর্তৃক প্রদত্ত অর্থ এই সেক্টরে প্রবাহের জন্য সংযোগমূলক ক্রিয়াকলাপের প্রবর্তন করা।

৪। উদ্যোক্তাবিকাশ কর্মসূচির অধীনে ১৯৮৫-৮৬ সালে ৭৩০ জন বিভিন্ন ব্যাপারে — অর্থাৎ চামড়াজাত দ্রব্য, ইঞ্জিনিয়ারিং, স্টিল, ফ্যাব্রিকেশন, ইলেক্ট্রনিক্স দ্রব্য, ফার্মাসিউটিক্যাল, ধোলাই করার সাবান, পোষাক-পরিচ্ছদ ইত্যাদি ক্ষেত্রে প্রশিক্ষিত করা হয়েছে। ১৯৮৬-৮৭ সালে এই লক্ষ্যমাত্রা ধরা হয়েছে ৮৩০ জন ব্যক্তি। ১৯৮৫-৮৬ সালে ২০০ জন মহিলা/দৈহিক প্রতিবন্ধীকে বিশেষ প্রশিক্ষণ কর্মসূচির অধীনে প্রশিক্ষিত করা হয়েছে। ১৯৮৬-৮৭ সালে মেশিন অপারেশন, বই বাঁধাই, টেলারিং, মোমবাতি তৈরি, টেলিফোন অপারেটিং, সাইকেলের যন্ত্রাংশ একত্রীকরণ, ফিলিং জব ইত্যাদি ব্যাপারে ২৫০ জনকে প্রশিক্ষণ দেওয়ার প্রস্তাব করা হয়েছে এবং রামকৃষ্ণ মিশন, ব্লাইন্ড বয়েজ অ্যাকাডেমি, ওয়েস্ট বেঙ্গল কন্সালটেন্সি অর্গানাইজেশন ও লাইট হাউস ফর দি ব্লাইন্ড-এর সহযোগিতায় এই প্রশিক্ষণ সংগঠিত করা হচ্ছে।

৫। ১৯৮৫-৮৬ সাল থেকে ক্ষুদ্রায়তন শিল্প আধুনিকীকরণের কর্মসূচির উপর গুরুত্ব আরোপ করা হয়েছে। নির্বাচিত যেসব ইউনিট প্রধানত প্রযুক্তি উন্নয়ন, উৎপাদনের দক্ষতা বৃদ্ধির মাধ্যমে উৎপাদন সামগ্রীর মান উন্নয়ন, রপ্তানি, বিপণন, জ্বালানী সাশ্রয় ইত্যাদির জন্য আধুনিকীকরণ করতে যাচ্ছে সেইসব ক্ষেত্রে এই প্রকল্পের অধীনে স্থায়ী মূলধনের উপর প্রান্তিক অর্থ সাহায্যের ব্যবস্থা করা এবং আর্থিক সংস্থা প্রদত্ত মেয়াদী ঋণের সুদের উপর ভরতুকি দেওয়ার প্রস্তাব করা হয়েছে। এই কর্মসূচী জনপ্রিয় করার জন্য "সার্ফেস কোটিং", "বেকারি/কনফেক্সনারি", এবং লাক্ষা উৎপাদন প্রণালী সম্পর্কে তিনটি প্রেরণাদায়ক আলোচনাচক্র তথা কর্মশালা সংগঠিত হয়েছে। ১৯৮৬-৮৭ সালে ঢালাই, যন্ত্রপাতি, ফলজাত দ্রব্য এবং অন্যান্য খাদ্যদ্রব্যাদির প্রস্তুত প্রণালী সংক্রান্ত বৃত্তিগুলিকেও এর আওতায় আনা হবে।

৬। বর্তমান ও নূতন উদ্যোক্তাদের শিল্প পরিচালনা ও সঠিক প্রযুক্তি বিদ্যার ক্ষেত্রে প্রয়োজন মেটানোর জন্য রাজ্য পর্যায়ে উদ্যোক্তাবিকাশকল্পে একটি প্রতিষ্ঠান স্থাপন সক্রিয় বিবেচনাধীন আছে। অনগ্রসর এলাকায় ক্ষুদ্রায়তন শিল্পের উন্নয়নের উপরও উপযুক্ত গুরুত্ব আরোপ করা হবে।

৭। ১৯৮৩-৮৪ সালের মাঝামাঝি সময়ে প্রতিষ্ঠিত "ক্ষুদ্র শিল্প উন্নয়ন এজেন্সি" কলকাতা, হুগলি, হাওড়া, ২৪-পরগনা এবং বর্ধমান জেলার ক্ষুদ্রায়তন শিল্পের উদ্যোক্তাদের একই গবাক্ষপথে প্রদেয় পরিষেবার কাজ চালিয়ে যাচ্ছে। ১৯৮৬ সালের ফেব্রুয়ারি পর্যন্ত আর্থিক প্রতিষ্ঠানগুলি ৩৫.৮২ কোটি টাকা প্রকল্প-ব্যয় সমন্বিত ১৫০টি প্রস্তাবকে অনুমোদন দিয়েছে। এগুলির মধ্যে ৬৩টি ইউনিট ইতিমধ্যেই উৎপাদন শুরু করেছে।

৮। সম্প্রতি কলকাতা জেলার কুটির ও ক্ষুদ্রাতন শিল্প ইউনিটগুলিকে আর্থিক ও উন্নয়নমূলক সহায়তা প্রদানের উদ্দেশ্যে কলকাতার জন্য একটি জেলা শিল্পকেন্দ্র স্থাপন করা হয়েছে। আশা করা যায় যে, নবগঠিত উত্তর ২৪-পরগনা জেলার জন্য কেন্দ্রীয় পৃষ্ঠপোষকতামূলক কর্মসূচির অধীনে আরও একটি জেলা শিল্প কেন্দ্র স্থাপনের সম্মতি ভারত সরকার থেকে শীঘ্রই পাওয়া যাবে।

৯। প্রাতিষ্ঠানিক অর্থ আকৃষ্ট করতে আমার বিভাগ প্রান্তিক অর্থ সহায়তা দিয়ে আসছে। ১৯৮৫-৮৬ সালে প্রান্তিক অর্থ হিসাবে মঞ্জুর করা হয়েছে ৭২ লক্ষ টাকা। নূতন শিল্পস্থাপন ও বর্তমান শিল্পের সম্প্রসারণের জন্যও ক্ষুদ্রায়তন শিল্পোদ্যোক্তাদের প্রেরণাসঞ্চারী সহায়তা দেওয়া হয়; এছাড়াও সচরাচর প্রচলিত নয় এবং কার্যে পরিণত করা সম্ভব এরকম ক্ষুদ্রায়তন শিল্প ইউনিট প্রতিষ্ঠায় নূতন শিল্পোদ্যোক্তাদের উৎসাহিত করার উদ্দেশ্যে জেলাগুলির প্রত্যন্ত অঞ্চলে নিবিড় অভিযান অনুষ্ঠিত হয়ে থাকে।

১০। কুটির ও ক্ষুদ্রায়তন শিল্পের ক্ষেত্রে উন্নয়নমূলক কর্মসূচি রূপায়ণকালে প্রান্তিক অর্থ, উৎসাহব্যঞ্জক ও প্রাতিষ্ঠানিক আর্থিক সহায়তারূপে সরকারি সাহায্য নিয়ে জেলাগুলিতে কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প সেক্টরে বিভিন্ন ধরনের নূতন নূতন শিল্প গড়ে উঠেছে। দৃষ্টান্তস্বরূপ নিম্নলিখিত শিল্পগুলির কথা উল্লেখ করা যেতে পারে ঃ— লান্সিং টিউব (ইস্পাত কারখানায় ব্যবহারের জন্য), অগ্নি-নিরোধক পাট তন্তু (কয়লাখনিতে ব্যবহারের জন্য), কপার ওয়্যার ড্রইং (এইচ. সি. এল.-এর ব্যবহারের জন্য), দস্তা মোড়া ইস্পাত টেপ, ক্র্যাফট পেপার ব্যাগ, ফ্লেক্সোগ্রাফিক প্লাস্টিক ছাপা, অগ্নি-নির্বাপক ফেলা, কাগজের বোর্ড, লো টেম্পারেচার কার্বোনাইজেশন ফুয়েল, ভিনিয়ার, হাইডেনসিটি ওভেন স্যাক, কংক্রীট রেলওয়ে স্লিপার, অক্সিজেন গ্যাস, সলভেন্ট এক্সট্রাকশন, ইন্সুলেটেড ওয়্যার এবং কেবল, পলিথিলিন ফিল্ম, ইন্ডাস্ট্রিয়াল বয়লার, যান্ত্রিক শক্তিগুণক ডিভাইস, নাইট ল্যাচ অ্যান্ড লক্স, স্টেইনলেস ফ্যাব্রিকেশন ভেসেল এবং টিউব বেন্ড, ইলেকট্রনিক্স দ্রব্য, ডি-হাইড্রেটেড ভেজিটেবল ইত্যাদি।

১১। আমার বিভাগ বাঁকুড়া জেলায় মৃৎশিল্প উন্নয়নের একটি প্রস্তাব সক্রিয়ভাবে বিবেচনা করছে। চাহিদার জনপ্রিয়তা অনুসারে ঐতিহ্য বহনকারী মৃৎশিল্পীদের উৎপাদন বহুমুখীকরণে সহায়তা দেওয়ার উদ্দেশ্যে কয়েকটি ঐতিহ্যবাহী শিল্পীদলকে কলকাতায় অবস্থিত কেন্দ্রীয় গ্লাস ও সেরামিক রিসার্চ ইন্সটিটিউট গ্লেজড টাইলস ও সেরামিক প্রভৃতি প্রযুক্তিতে প্রশিক্ষণ দেবে।

১২। ১৯৮৫-৮৬ সালে গ্রামীণ বিপণনের উন্নয়নের উদ্দেশ্যে আমার বিভাগ রাজগ্রামে (জলপাইগুড়ি), নয়াগ্রামে (মেদিনীপুর), ইলামবাজারে (বীরভূম), এবং চক ইসলামপুরে (মুর্শিদাবাদ) গ্রামীণ বাণিজ্য তালুক নির্মাণের জন্য মঞ্জুরি দিয়েছে। এই প্রকল্পগুলি নিজ নিজ এলাকাধীন পঞ্চায়েত সমিতির মাধ্যমে রূপায়িত করার প্রস্তাব নেওয়া হয়েছে।

১৩। এরাজ্যে নারকেল ছোবড়া শিল্পের উন্নতির জন্য হাওড়া, ২৪-পরগনা, মেদিনীপুর এবং মুর্শিদাবাদ জেলার সম্ভাবনাময় নারকেল অঞ্চল চিহ্নিত করণের উদ্দেশ্যে এক দ্রুত

নিরীক্ষার কাজ ১৯৮৫-৮৬ সালে হাতে নেওয়া হয়েছে। প্রতিটি জেলায় পিঙ্গল-তন্তু উৎপাদন ও ছোবড়াজাত দ্রব্যের বিপণনের জন্য একটি করে যথোপযুক্ত প্রকল্প রচনায় আমাদের সাহায্য করার জন্য ভারত সরকারের অধীনস্থ কয়্যার বোর্ডকে বলা হয়েছে। হাওড়া জেলার উলুবেড়িয়াতে যান্ত্রিক পদ্ধতিতে খোসা ছাড়ানোর যে অবকাঠামো আছে, ১৯৮৬-৮৭ সালে তা আরও সবল করে তোলা হবে এবং ইতিমধ্যেই এর মৌলিক কাজ শুরু করা হয়েছে।

১৪। বিপণনের ক্ষেত্রে জেলাশিল্পকেন্দ্রগুলি প্রাথমিক পরিষেবা ও জেলা পরিষেবা সহ বিপণন শিল্প সমবায় সমিতিগুলিকে আরও কার্যকরভাবে সংগঠিত করে ক্ষুদ্রশিল্প ও চামড়া ও হস্তশিল্প সেক্টারের রাজ্য সরকারি সংস্থাগুলির সঙ্গে সংযোগ স্থাপন করে দেবে। ইতিমধ্যেই দেখা গেছে যে হস্তশিল্প নিগম রাজ্যের বাইরে যেসব বিপণি স্থাপন করেছে সেগুলি রাজ্যের বিভিন্ন হস্তশিল্প দ্রব্য বিপণনের পক্ষে যথেষ্ট সহায়ক হয়েছে।

১৫। ইলেকট্রনিক্সের ক্ষেত্রে যেসব ক্ষুদ্রায়তন শিল্পসংস্থা নিযুক্ত আছে সেগুলিকে কলকাতায় অবস্থিত ইলেকট্রনিক্স টেস্টিং অ্যান্ড ডেভেলপমেন্ট সেন্টার প্রশিক্ষণ এবং পরিষেবার সুযোগ দিয়ে আসছে। উপরোক্ত কেন্দ্র যেসব প্রশিক্ষণসূচি সংগঠিত করেছে তার আওতায় উপকৃত হয়েছে দার্জিলিং, মেদিনীপুর, বর্ধমান ও কলকাতা জেলার শিল্পোদ্যোক্তারা। বীরভূম, পশ্চিম দিনাজপুর এবং আরও চারটি জেলার শিল্পোদ্যোক্তাদের টি. ভি. সার্ভিসিং এবং মৌলিক ইলেকট্রনিক্সে প্রশিক্ষণ দেওয়ার কথা প্রস্তাবিত আছে। এ পর্যন্ত ১৫০টি সাদা-কালো ও রঙীন টি. ভি. সহ ১৩০০ ইলেকট্রনিক্স শিল্প-প্রকল্প সহায়তার জন্য অনুমোদন করা হয়েছে। ২৫টি সাদা-কালো টি. ভি. ইউনিট এবং ১০টি রঙীন টি. ভি. ইউনিট ইতিমধ্যেই উৎপাদন আরম্ভ করেছে।

১৬। আমার বিভাগ কেন্দ্রীয় সাহায্যে চালিত জৈব-গ্যাস প্ল্যান্ট স্থাপনের প্রকল্পটি সক্রিয়ভাবে রূপায়িত করে আসছে। ১৯৮৬ সালের ফেব্রুয়ারি পর্যন্ত ১৯৮৫-৮৬ সালের ধার্য ২৮০০টি প্ল্যান্টের লক্ষ্যমাত্রার মধ্যে ২১০৫টি প্ল্যান্ট স্থাপন করা হয়েছে। ১৯৮৬-৮৭ সালের লক্ষ্যমাত্রা ধার্য হয়েছে ৩৫০০টি প্ল্যান্ট। এতদ্ভিন্ন সৌর-চুল্লী ও সৌর সেল জনপ্রিয় করে তোলার জন্যও ব্যবস্থা নেওয়া হচ্ছে। আরও একটি কেন্দ্রীয় সহায়তায় চালিত প্রকল্প, অর্থাৎ শিক্ষিত বেকার যুবকদের জন্য স্ব-নিযুক্তি কর্ম-প্রকল্পটি জেলাগুলিতে রূপায়িত করা হচ্ছে। ১৯৮৬ সালের ফেব্রুয়ারি মাস পর্যন্ত জেলাশিল্প কেন্দ্রগুলি কর্তৃক সুপারিশ করা ৩১,৯০০টি আবেদনের মধ্যে আর্থিক প্রতিষ্ঠানগুলি মাত্র ৪৮৬৩টি আবেদন মঞ্জুর করেছে।

১৭। এখন আমি আমার বিভাগের অধীনস্থ ক্ষুদ্র শিল্পের সঙ্গে সম্পর্কযুক্ত তিনটি সরকারি সংস্থার কর্মতৎপরতার সংক্ষিপ্ত বিবরণ প্রদান করছি।

**।। পশ্চিমবঙ্গ ক্ষুদ্র শিল্প নিগম ।।**

(ক) গত বৎসরের ২৫৮৮টি ইউনিটের তুলনায়, ১৯৮৫ সালের এপ্রিল থেকে ডিসেম্বর

পর্যন্ত কর্পোরেশন ২৮৪৯টি ক্ষুদ্রায়তন সংস্থাকে লৌহ ও ইস্পাত, পিগ আয়রন, হার্ড কোক, ব্রিজ কোক, মোম, পাম চর্বি, ইত্যাদি অপরিহার্য কাঁচামাল বন্টন করে সহায়তা করেছে।

(খ) এখন পর্যন্ত বিভিন্ন জেলায় ৩৩৩টি শিল্প নিকেতন, ৭৯৭টি বাণিজ্য নিকেতন নির্মিত হয়েছে এবং ২১৩টি শিল্প জমি প্রস্তুত করা হয়েছে এবং এগুলিতে ৩৮৬টি ক্ষুদ্রায়তন শিল্প সংস্থাকে স্থান করে দেওয়া হয়েছে। বহরমপুর, পুরুলিয়া, বড়জোড়া, ডাবগ্রাম, অশোক নগর, বরানগর, বৈষ্ণবঘাটা-পাটুলী এবং ডানকুনিতে এরূপ অবকাঠামো উন্নয়নের একটি কর্মসূচি কর্পোরেশনের আছে।

(গ) কর্পোরেশন বীরভূম জেলায় ১টি চিনামাটি ধৌতাগারের কাজ হাতে নিয়েছে এবং বাঁকুড়ায় দৈনিক আনুমানিক ৫০ মেট্রিক টন উৎপাদনক্ষম অনুরূপ একটি ধৌতগার স্থাপনের কর্মসূচিও গ্রহণ করেছে।

(ঘ) কর্পোরেশন যৌথ উদ্যোগে পুরুলিয়া জেলায় লিম্পো সিমেন্ট ও ব্যান্ডেল তাপবিদ্যুৎ কেন্দ্রের বর্জ্য-ছাই দিয়ে ফ্লাই-অ্যাশ ইট তৈরি প্রকল্প রূপায়ণে অগ্রসর হয়েছে।

(ঙ) পুনর্বাসন প্রকল্পের অধীনে ইন্ডাস্ট্রিয়াল রি-কন্সট্রাকশন ব্যাঙ্ক অফ ইন্ডিয়া থেকে ঋণ ব্যবস্থার মাধ্যমে ১৯৮৫-৮৬ সালে ফেব্রুয়ারি পর্যন্ত ১৫টি রুগ্ন সংস্থাকে ৫০.৯২ লক্ষ টাকার আর্থিক সহায়তা মঞ্জুর করা হয়েছে। ১৯৮৬-৮৭ সালে ৪০টি ক্ষুদ্রায়তন ইউনিট এই প্রকল্পের মাধ্যমে লাভবান হবে।

(চ) ১৯৮২-৮৩ সালে প্রতিষ্ঠিত হবার পর থেকে শিল্পবার্তা প্রিন্টিং প্রেস নামে পশ্চিমবঙ্গ ক্ষুদ্র শিল্প কর্পোরেশন লিমিটেডের একটি সহায়ক সংস্থার সন্তোষজনক অগ্রগতি হয়েছে। প্রথম বৎসরে সামান্য লোকসান ব্যতীত এই ছাপাখানাটি সঙ্গতিপূর্ণ ভাবে লাভজনক রূপে চলেছে ও লাভের অঙ্ক প্রতি বৎসরই বৃদ্ধি পাচ্ছে। ১৯৮৫-৮৬ সালে ৬১ লক্ষ টাকার মোট ব্যবসা করে আনুমানিক ১৭ লক্ষ টাকা লাভ হয়েছে। অনুরূপ লাভের অঙ্ক ১৯৮৩-৮৪ ও ১৯৮৪-৮৫ সালে ছিল যথাক্রমে ২৫.২৪ লক্ষ টাকার মোট ব্যবসার উপর ২.৭৪ লক্ষ টাকা ও ৪৩ লক্ষ টাকার মোট ব্যবসার উপর ৫ লক্ষ টাকা।

**।। পশ্চিমবঙ্গ রাজ্য চর্মশিল্প নিগম ।।**

এই কর্পোরেশন হাওড়া ও হলদিয়াতে প্রদর্শনী কক্ষ স্থাপন করেছে এবং ১৯৮৬-৮৭ সালে আরও তিনটি প্রদর্শনী কক্ষ প্রতিষ্ঠার প্রস্তাব করেছে। জেলাগুলিতে ২টি গ্রামীণ ট্যানারি স্থাপন হচ্ছে এবং বারাসাত অঞ্চলে একটি কাঁচামালের ব্যাঙ্ক সহ একটি ক্রীড়া সামগ্রী কেন্দ্র গড়ে তোলার উদ্দেশ্যে কাজ করে চলেছে। কর্পোরেশনের মোট ব্যবসা ১৯৮৫-৮৬ সালের ৭৫ লক্ষ টাকা থেকে বৃদ্ধি পেয়ে ১৯৮৬-৮৭ সালে দাঁড়াবে ৮৫ লক্ষ টাকায়।

### ।। পশ্চিমবঙ্গ হস্তশিল্প নিগম ।।

১৯৮৫ সালের ডিসেম্বর পর্যন্ত কর্পোরেশন ১৭টি বিপণন কেন্দ্র খুলেছে। কর্পোরেশন রাজ্যের ৩০০০ শঙ্খ-শিল্পীকে শঙ্খের যোগান দিয়ে আসছে এবং দার্জিলিং জেলার মহিলা শিল্পীদের দ্বারা গঠিত ১১টি কার্পেট বয়ন সমবায় সমিতিকে এবং স্থানীয় উল বয়নকারীদের জন্যও বিপণন সহায়তার ব্যবস্থা করে চলেছে। কর্পোরেশন নবদ্বীপ অঞ্চলে পিতল ও কাঁসা শিল্পে 'কমন ফেসিলিটি সার্ভিস' দিচ্ছে এবং নারকেল মালা শিল্প, চামড়ার কাজ ও শঙ্খ শিল্পের কারিগরি দক্ষতার উন্নয়ন কর্মসূচী গ্রহণ করেছে। মোষের-শিং, ঢোকরা, লাক্ষার কাজ, কাঠ খোদাই, পটচিত্র, নকশী কাঁথা, আদিবাসী-অলঙ্কার শিল্প, বস্ত্র-শিল্প, পাহাড়ী হস্তশিল্প ইত্যাদি শিল্পগুলি কর্পোরেশনের উন্নয়ন কার্যক্রমে অন্তর্ভুক্ত করার প্রস্তাব রয়েছে।

### ।। খাদি ও গ্রামীণ শিল্প পর্ষদ ।।

১৮। গ্রামাঞ্চলে খাদি ও গ্রামীণ শিল্প কর্মসূচি উন্নততর রূপায়ণের জন্য পর্ষদের জেলা অবকাঠামো জোরদার করা হয়েছে। পঞ্চায়েতের সঙ্গে সহযোগিতায় পর্ষদ কাজ করে থাকে। উক্ত পঞ্চায়েতই গ্রামীণ শিল্পীদের উৎপাদন প্রকল্প রূপায়ণে আর্থিক সহায়তা ও অন্যান্য ক্ষেত্রে সাহায্যের ব্যবস্থাদি করার জন্যও সনাক্ত করে থাকে। বিশেষভাবে যে সব এলাকায় উদ্যোক্তার অভাব আছে, সেই সব গ্রামাঞ্চলে ক্রমান্বয়ে অধিকতর খাদি ও গ্রামীণ শিল্প সংস্থাপনের উদ্দেশ্যে পঞ্চায়েত সমিতিগুলি নিজেরাই যাতে পর্ষদ থেকে প্রাপ্ত আর্থিক সহায়তায় ঐ সব শিল্প ইউনিট স্থাপন করে সেজন্য পর্ষদ উৎসাহ দেয়। এতাবৎকাল কুটির ও ক্ষুদ্র শিল্পাধিকার পর্ষদের কিছু কিছু কাজের তত্ত্বাবধান করে আসছিল। এখন যেহেতু জেলাস্তরেও পর্ষদের সংগঠন আছে সেই জন্য সিদ্ধান্ত নেওয়া হয়েছে যে, ১৯৮৬-৮৭ সালের প্রারম্ভ থেকে ঐ ধরনের কাজকর্ম পুনরায় পর্ষদেই বর্তাবে।

### ।। হস্তচালিত তাঁত ।।

১৯। হস্তচালিত তাঁত সেক্টরে অগ্রগতি অব্যাহত আছে। সারা রাজ্যের ছড়িয়ে থাকা তাঁতগুলিকে সীমাবদ্ধ করে সমবায় সমিতিভুক্ত করার উপর এবং একক তাঁত শিল্পীদের পশ্চিমবঙ্গ হস্ত ও শক্তিচালিত তাঁতশিল্প উন্নয়ন কর্পোরেশনের আওতায় সংগঠিত করার উপরই হস্তচালিত তাঁত শিল্প উন্নয়ন কৌশল নির্ভরশীল। সর্বাধিক সংখ্যক তাঁত সংগঠিত সেক্টরে আনার জন্য সমবায় সমিতিগুলিকে আর্থিক সহায়তা প্রদানের উদ্দেশ্যে বেশ কয়েকটি উন্নয়ন প্রকল্প রূপায়িত করা হয়েছে। এর মধ্যে অন্তর্ভুক্ত আছে অংশীদারি মূলধন ঋণ, প্রাথমিক সমিতিগুলির অংশীদারি মূলধনে রাজ্য সরকারের অংশ নেওয়া, উন্নততর সরঞ্জামের যোগান দেওয়া, পরিচালনে সাহায্য, কার্যকর মূলধনের সুদের উপর ভরতুকি, সর্বজনীন কর্মশালা নির্মাণ, তাঁত বিহীন তন্তুবায়দের তাঁত সরবরাহ করা ইত্যাদি। পশ্চিমবঙ্গ স্টেট লেভেল (অ্যাপেক্স) বয়নশিল্পী সমবায় সমিতি, পশ্চিমবঙ্গ রেশম শিল্পী সমবায় মহাসংঘ ও পশ্চিমবঙ্গ হস্ত ও শক্তি চালিত তাঁত শিল্প উন্নয়ন কর্পোরেশনের অংশীদারি মূলধনের ভিত্তি শক্ত করা

হয়েছে যাতে তারা তাদের বিপণন কার্যধারা সম্প্রসারিত করতে সক্ষম হয়। যেখানে হস্তচালিত তাঁতের অ্যাপেক্স সোসাইটির (তন্তুজ) এবং হস্ত ও শক্তিচালিত তাঁত শিল্প উন্নয়ন কর্পোরেশনের (তন্তুশ্রী) ১৯৭৬-৭৭ সালে মোট বিক্রয় ছিল যথাক্রমে ২.৪১ কোটি টাকা ও ৬৬.৩৪ লক্ষ টাকা মাত্র, ১৯৮৫-৮৬ সালের শেষে তা বৃদ্ধি পেয়ে যথাক্রমে ৪০ কোটি ও ১৩ কোটি টাকায় দাঁড়াবে আশা করা যায়। ১৯৮৬-৮৭ সালে ৬০টি নূতন সমবায় সমিতি সংগঠিত করা হবে বলে প্রস্তাব করা হয়েছে। ১৬০০টি তাঁত আধুনিকীকরণ করা হবে এবং ৬০টি নূতন সমিতিকে পরিচালন সহায়তায় আনা হবে। ঐ সময়ের মধ্যে ১০০০ তাঁত বিহীন তন্তুবায়কে নিয়ে ১০টি 'ইন্ডাস্ট্রিয়াল টাইপ' সমিতি সংগঠিত করা হবে। ১৯৮৫-৮৬ সালের জনতা বস্ত্রের ৩৬০ লক্ষ বর্গমিটার এর স্থানে ১৯৮৬-৮৭ সালের উৎপাদনের লক্ষ্য মাত্রা ধার্য হয়েছে ৪৫০ লক্ষ বর্গমিটার।

২০। গ্রামাঞ্চলে গৃহ-তথা কর্মশালা নির্মাণ, সমবায় সমিতিগুলির তন্তুবায় সদস্যদের জন্য ভবিষ্যনিধি/ সঞ্চয় তহবিলের সুযোগাদি ও যেসব তন্তুবায়ের চশমার প্রয়োজন সেই সব ক্ষেত্রে চশমা সরবরাহের মতো কয়েকটি কল্যাণমূলক প্রকল্প হাতে নেওয়া হয়েছে। ১৯৮৬-৮৭ সালে তন্তুবায়দের জন্য ৫০০টি গৃহ-তথা কর্মশালা নির্মাণের প্রস্তাব রয়েছে এবং ২০০০ তন্তুবায়কে ভবিষ্যত-নিধি/সঞ্চয় তহবিল প্রকল্পের আওতায় আনা হবে। ১৯৮৬-৮৭ সালে ২০০০ তন্তুবায়কে চশমা কেনার জন্য সাহায্য করা হবে।

২১। শ্রীরামপুরের পশ্চিমবঙ্গ সমবায় সূতাকলের সম্প্রসারণের কাজ ১৯৮৬ সালের জুন মাসের মধ্যেই সমাপ্ত হবে বলে আশা করা যায়, অর্থাৎ ইতিমধ্যে সংস্থাপিত ১৮০০০ টাকু এবং তাছাড়া অতিরিক্ত যে ৭০০০ টাকু বসানো হবে তার সবগুলিই উৎপাদন শুরু করবে। মেদিনীপুরের তাম্রলিপ্ত সমবায় সূতাকলের নির্মাণের কাজ ১৯৮৬-৮৭ সালে সম্পূর্ণ হবে আশা করা যায়। বাঁকুড়া জেলার বড়জোড়ায় কংসাবতী সমবায় সূতাকলটি স্থাপনের কাজে আরও অগ্রগমন যথেষ্ট জল সরবরাহের অভাবে বাধাপ্রাপ্ত হয়েছিল। অসুবিধাটি ইতিমধ্যেই সমাধান করা হয়েছে। পাইপ লাইনের মাধ্যমে দামোদর থেকে জল টেনে আনা হবে। পাইপ লাইন বসানোর কাজ শীঘ্রই শুরু হবে। এই উদ্দেশ্যে আমার বিভাগ ইতিমধ্যেই ২৭ লক্ষ টাকা মঞ্জুর করেছে।

২১। হোসিয়ারি, তৈরি পোশাক ও বিদ্যুৎ চালিত তাঁত শিল্পের উন্নয়নের জন্য একটি নূতন প্রেরণা সঞ্চারী প্রকল্প রচনা করা হয়েছে। তাছাড়াও বিদ্যুৎ চালিত তাঁত, হোসিয়ারি ও তৈরি পোশাকের আধুনিকীকরণের জন্য একটি প্রান্তিক অর্থপ্রকল্প ১৯৮৬-৮৭ সালে গ্রহণ করা হবে। বিদ্যুৎ চালিত তাঁত চালকদের প্রশিক্ষণ কর্মসূচি অব্যাহত থাকবে। বর্তমানে চালু "টেলারিং ইনস্টিটিউট"কে ১৯৮৬-৮৭ সালে আরও উন্নত করা হবে।

২২। পশ্চিমবঙ্গ হস্ত ও বিদ্যুৎ চালিত তাঁত উন্নয়ন নিগমের কর্মসূচি ও সম্পাদিত কার্যধারার বিবরণ সংক্ষিপ্ত আকারে নিম্নে উল্লেখ করা হল ঃ—

১৯৮৫-৮৬ সালে কর্পোরেশন ৬টি খুচরা বিক্রয় কেন্দ্র ও শিলিগুড়িতে একটি আঞ্চলিক গুদাম স্থাপন করেছে। কাটোয়ার পাটুলি কম্বল উৎপাদন কেন্দ্রটি বর্তমান বৎসরে ৩৬০০০ কম্বল তৈরি করেছে। ডিসেম্বর ১৯৮৫ পর্যন্ত ৩৩০.৫০ লক্ষ টাকা মুল্যের ৫০ লক্ষ বর্গমিটার জনতা বস্ত্র তৈরি হয়েছে। গ্রামাঞ্চলে জনতা বস্ত্রের 'ডিলারশিপ' ৮২ থেকে বৃদ্ধি পেয়ে ১২৭ হয়েছে। ১৯৮৬-৮৭ সালে জনতা বস্ত্রের উৎপাদনের লক্ষ্যমাত্রা ৯৮.৭ লক্ষ বর্গমিটার স্থিরীকৃত হয়েছে। আরও প্রস্তাব করা হয়েছে যে ১৯৮৬-৮৭ সালে ২০টি বিক্রয় কেন্দ্র ও ৪টি উৎপাদন কেন্দ্র খোলা হবে।

কর্পোরেশন ইতিমধ্যেই নমুনা হিসাবে ১৮,০০০ টাকা মুল্যের রেশম ও অন্যান্য বস্ত্রাদি রপ্তানি করেছে।

হস্তচালিত তাঁতশিল্পের সামগ্রিক উন্নয়নের জন্য ১৯৮৬-৮৭ সালের বাজেটে ৬২৩.৫২ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছে।

**।। রেশম গুটির চাষ ।।**

২৩। রেশমগুটি চাষের ক্ষেত্রে গুরুত্বপূর্ণ সাফল্যগুলির মধ্যে কয়েকটি কথা নিম্নে উল্লেখ করা হল ঃ—

(ক) মুর্শিদাবাদের অখেরিঘাটা তুঁত গুণন ফার্মটির কাজ আরম্ভ হয়েছে এবং পশ্চিম দিনাজপুরের খিদিরপুরে একটি তুঁত গুণন ফার্ম স্থাপিত হয়েছে।

(খ) ২৪-পরগনা, নদীয়া ও কুচবিহারের মতো তুঁত চাষ বিহীন এলাকায় তুঁত চাষ সম্প্রসারণের কাজ হাতে নেওয়া হয়েছে।

(গ) শিল্পের উর্ধ্বমুখী বিকাশের উদ্দেশ্যে ক্ষুদ্র ও প্রান্তিক কৃষকদের সুবিধার জন্য সেচ প্রকল্প হাতে নেওয়া হয়েছে।

(ঘ) মধ্যবর্তী দালালদের উচ্ছেদ করার জন্য এবং গুটি ও সুতোর বিপণনের উদ্দেশ্যে বিপণন কেন্দ্র খোলা হয়েছে।

(ঙ) উত্তরবঙ্গের পাঁচটি জেলায় নীরোগ লেইং উৎপাদনের জন্য ৫টি নূতন সংক্রমণ-নিরোধ কর্মীদল গঠন করা হয়েছে।

(চ) ১০০০ চাষীকে বাস্তব প্রশিক্ষণ দেওয়া হয়েছে।

(ছ) কাঁচা রেশমের (Raw Silk) উৎপাদন বৃদ্ধির জন্য পুরোনো চরকার বদলে নূতন চরকা প্রবর্তন করা হয়েছে।

(জ) তফসিলি জাতিভুক্ত এবং তপসিলি উপজাতিভুক্ত ব্যক্তিদের সুবিধার জন্য যথাক্রমে মুর্শিদাবাদের কিরীটেশ্বরীতে একটি ও মালদহের গাজোলে আর একটি প্রদর্শন খামার কাজ আরম্ভ করে দিয়েছে।

২৪। ১৯৮৬-৮৭ সালে শুধুমাত্র তপসিলি জাতিভুক্ত ও তপসিলি উপজাতিভুক্ত ব্যক্তিদের সুবিধার জন্য ৪টি তুঁত গুগন খামার, প্রতিটি ১০ লক্ষ ক্ষমতা সম্পন্ন ২টি গ্রেনেজ, ৯০টি চৌকি রিয়ারিং কেন্দ্রসহ ৬টি সম্প্রসারণ কেন্দ্র, আরও ১৫টি সংক্রমণ নিরোধ কর্মীদল, ৬টি ব্লক স্তরের প্রদর্শন-খামার, ৩টি নূতন প্রদর্শন খামার স্থাপন করার প্রস্তাব করা হয়েছে। ১৫০০ নূতন চাষীকেও প্রশিক্ষণ দেওয়ার প্রস্তাব করা হয়েছে।

২৫। অ-তুঁত ক্ষেত্রে তসর চাষের জন্য ব্লক প্রথায় চারা রোপন, সাশ্রয়-ভিত্তিক চারা রোপনের জমি ৩৭৫ একরে আনা, একটি তসর সুতোর ব্যাঙ্ক ও ২টি অগ্রণী-প্রকল্প স্থাপনের প্রস্তাব হয়েছে।

২৬। ১৯৮৬-৮৭ সালের বাজেটে উক্ত রেশমগুটি চাষের প্রকল্পগুলি রূপায়ণের জন্য ৩১৫ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছে।

২৭। পরিশেষে এই সভার সদস্যবৃন্দের সঙ্গে আমিও এই উপলব্ধি সমভাগী হতে চাই যে, এরাজ্যে কুটির ও ক্ষুদ্রায়তন শিল্পের ক্ষেত্রে যে সামগ্রিক উন্নতি হবে বলে রাজ্য সরকার আশা করেছিল, রাজ্য সরকারের সম্পূর্ণ নিয়ন্ত্রণ বহির্ভূত কারণ সমূহের জন্য তা সম্ভবপর হয় নি। যেসব বাধাগুলি অর্থনীতির এই গুরুত্বপূর্ণ ক্ষেত্রের ক্রমোন্নতিকে ব্যাহত করছে তার মধ্যে কয়েকটিকে নিম্নে তুলে ধরা হল ঃ—

(ক) ভারত সরকারের ব্যুরো অফ পাবলিক এন্টারপ্রাইজ কেন্দ্রীয় সেক্টরের সরকারি সংস্থাগুলিকে তাদের প্রয়োজনীয় সহায়ক সামগ্রীর একটি নির্দিষ্ট অংশ ক্ষুদ্র শিল্প ইউনিটগুলি থেকে গ্রহণ করার নীতি-নির্দেশ প্রেরণ করেছে। উক্ত নীতি নির্দেশ নামটি পালন করলে কেবলমাত্র ক্ষুদ্রায়তন সংস্থাগুলিকেই সাহায্য করা হত না, ক্ষুদ্রশিল্প থেকে সহায়ক সামগ্রী গ্রহণ করলে তা বৃহৎ সরকারি সংস্থারও খরচ হ্রাসের পক্ষে সহায়ক হত। কিন্তু এটা পরিতাপের বিষয় যে, ই. সি. এল. ছাড়া অন্য কোনওও কেন্দ্রীয় সেক্টরের সরকারি সংস্থা এখনও এই নির্দেশ গ্রহণ করে নি।

(খ) ভারত সরকারের ডি. জি. এস. অ্যান্ড ডি. পশ্চিমবঙ্গের ক্ষুদ্রায়তন শিল্প ইউনিটগুলিকেও পর্যাপ্ত পরিমাণে বরাত দিত। এই অধিকার বরাতের শতকরা পঞ্চাশ ভাগ ছাঁটাই করেছে, এর ফলে রাজ্যের ক্ষুদ্রশিল্প সেক্টর দারুণ ভাবে ক্ষতিগ্রস্ত হয়েছে। এই দুরবস্থাজনক পরিস্থিতি আরও জটিলতা প্রাপ্ত হয় একারণে যে, যতটুকু বরাত দেওয়া হয় তারও মূল্য শোধ করা হয় অত্যধিক বিলম্বে।

(গ) ব্যাঙ্ক কর্তৃক প্রদেয় প্রাতিষ্ঠানিক অর্থ ক্ষুদ্রশিল্প সেক্টরে দেশের অন্যান্য কয়েকটি নির্দিষ্ট অঞ্চল থেকে এ রাজ্যে অনেক কম। যেটুকু বা আর্থিক সহায়তা পাওয়া যায় প্রায়শই তাও অত্যধিক বিলম্বে দেওয়ার ফলে শেষ পর্যন্ত যখন ক্ষুদ্র শিল্পোদ্যোক্তা ও শিল্পীরা এই সহায়তা পেয়ে থাকে তখন তাদের প্রকল্প খরচ যথেষ্ট পরিমাণে বৃদ্ধি পেয়ে যায়। বিলম্বিত

মঞ্জুরির কারণে সহায়তার পরিমাণ সংশোধন করা হয় না। সেইজন্য দুঃস্থ ক্ষুদ্র শিল্পোদ্যোক্তা ও শিল্পীরা তাদের প্রকল্প কাঠামোর মধ্যেই নিহিত থাকা রুগ্নতার নিদান নিয়েই কাজ আরম্ভ করে থাকে।

(ঘ) ক্ষুদ্রশিল্পগুলির ক্ষেত্রে বিভিন্ন কেন্দ্রীয় সংস্থার নিকট হইতে অত্যাবশ্যক কাঁচামালের যোগান অত্যধিক মাত্রায় অনিশ্চিত। প্রায়শই এন. এস. আই. সি. এ রাজ্যের যা প্রয়োজন নেই তা দেওয়ার প্রস্তাব করে এবং যা প্রয়োজন তা ঠিকভাবে পাওয়া যায় না।

(ঙ) রেলওয়ে কর্তৃপক্ষ দেশের এই অঞ্চলে ওয়াগনের বরাত প্রচন্ডভাবে কমিয়ে দিয়েছে। কলকাতা ও তার পার্শ্ববর্তী অঞ্চলের বহু সহায়ক সংস্থা পূর্ব ভারতে রেলওয়ে ওয়াগন তৈরির উপরেই সাফল্য লাভ করেছিল। রেল কর্তৃপক্ষ ওয়াগনের বরাত দারুণ ভাবে হ্রাস করায় সহায়ক শিল্পগুলি ভীষণ ভাবে ক্ষতিগ্রস্ত হয়েছে।

(চ) কলকাতা ও হাওড়া পৌরসভাসহ সংলগ্ন আরও ১৪টি পৌর এলাকায় ক্ষুদ্রশিল্পজাত ১৫টি শিল্প সামগ্রী উৎপাদনের উপর ভারত সরকার বিধি-নিষেধ আরোপ করেছে। এর মধ্যে কয়েকটি শিল্প সামগ্রী ক্ষুদ্রায়তন শিল্পের ক্ষেত্রে উৎপাদনের জন্য সবদিক দিয়েই উপযুক্ত। সুতরাং এই বাধা-নিষেধ এই রাজ্যের ক্ষুদ্রায়তন শিল্পের বিকাশের পথে আরও একটি প্রতিবন্ধক।

২৮। বিভিন্ন নির্দিষ্ট প্রকল্পগুলির জন্য কি বরাদ্দ করা হয়েছে তার বিশদ বিবরণ ১৯৮৬-৮৭ সালের সিভিল বাজেট এস্টিমেটের ৩ নং বাজেট পুস্তিকার ১২৯ — ২০০ পৃষ্ঠায় পাওয়া যাবে।

২৯। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই সভার মাননীয় সদস্যবৃন্দের সহযোগিতা এবং পূর্বোক্ত দাবির অধীনে ব্যয় বরাদ্দের অনুমোদনের জন্য আবেদন জানিয়ে আমার ভাষণ এখানেই শেষ করছি।

মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আমার বাজেট স্পিচের মধ্যে যে সব সংশোধনীগুলি ছিল সেগুলি আমি সংশোধন করে দিলাম। এই ক্ষুদ্র ক্ষুদ্র ভুলগুলি আমি মাননীয় সদস্যদের মাফ করে নিয়ে বলছি। এই কথা বলে আমি আমার দপ্তরের বাজেটের ব্যয় বরাদ্দের দাবি উত্থাপন করলাম, আশা করি মাননীয় সদস্যরা এটা গ্রহণ করবেন।

**Mr. Deputy Speaker :** There are two cut motions to Demand No. 63. All the cut motions are in order.

**Shri Kashinath Mishra :** Sir, I beg to move that the amount of demand be reduced by Rs. 100/-

[4-10 – 4-20 P.M.]

**শ্রী অশোক ঘোষ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একটু আগে ক্ষুদ্র কুটির শিল্প দপ্তরের

মাননীয় মন্ত্রী মহাশয় যে ব্যয়-বরাদ্দের দাবি পেশ করেছেন, যদিও গোটা ডিপার্টমেন্টাই যেখানে ভুলে চলছে, সেখানে বাজেটের বইয়ে কয়েকটি প্রিন্টিং ভুল দেখিয়ে কোনও লাভ নেই। যাই হোক, এই বইটি যদি আমরা আগে থেকে পেতাম তাহলে আরও ভাল ভাবে পড়ে এই দপ্তরের মন্ত্রী মহাশয়কে কিছু বলতে পারতাম। আসল কথা হচ্ছে, এই ক্ষুদ্র কুটির শিল্প দপ্তরটি যক্ষ্মা রোগে আক্রান্ত হয়েছে। যক্ষ্মা রোগীর যে অবস্থা হয় এই দপ্তরটিরও সেই অবস্থা হয়েছে। উপর থেকে দেখতে এত সুন্দর কিন্তু ভিতরে তার জরাজীর্ণ অবস্থা। সেই দেহ ধুকছে, চলতে পারছে না। এই দপ্তরের খুব বেশি কোনও ক্ষমতাও নেই। সারা ভারতবর্ষে যে বেকারের সংখ্যা আছে, শুধু পশ্চিমবাংলাতেই রেজিস্ট্রিকৃত বেকারের সংখ্যা প্রায় ৪০ লক্ষ ছাড়িয়ে গেছে। এই অবস্থায় আমরা আশা করেছিলাম যে এই দপ্তরের মন্ত্রী মহাশয় তার কর্মকুশলতার দ্বারা বেকার যুবকদের জন্য কিছু অন্তত কর্মসংস্থান করতে পারবেন। আজকে চাকুরির জন্য মানুষ হন্যে হয় দরজায় দরজায় ঘুরে বেড়াচ্ছে। তাদের জন্য এই দপ্তর কিছু প্রকল্প গ্রহণ করবেন এবং সেই বেকার যুবকদের মনে আশার আলো জাগাবেন, এটা আমরা আশা করেছিলাম। কিন্তু আমরা শহরে দেখছি তারা ঘুরে বেড়াচ্ছে, ডি. আই. জি. অফিসে গিয়েও ঘুরে আসছে। স্যার, গ্রামে এই দপ্তরের কিছু কো-অপারেটিভ আছে। গ্রামের লোক সেটাকে কো-অপারেটিভ না বলে চোরপারেটিভ বলে। এই দপ্তরের মূল সমস্যা হচ্ছে কাঁচা মাল এবং বিদ্যুৎ। এই বিদ্যুৎ একটা অভিশাপ হয়ে দাঁড়িয়েছে। আমি শুধু এই মন্ত্রীর দপ্তরেরই সমালোচনা করছি না, সেই সঙ্গে সঙ্গে মন্ত্রী মহাশয়ের এই দপ্তর যাতে আরও সচল হতে পারে সেকথাও বলছি। আমরা দেখছি যে কোনও কোনও ক্ষেত্রে যে সিদ্ধান্তগুলি নেওয়া হয় সেগুলি লাল ফিতার বাঁধনে আটকে পড়ছে। মন্ত্রীর নির্দেশ থাকা সত্ত্বেও দপ্তরের একটা টেবিল থেকে আর একটা টেবিলে ফাইল যেতে এত বেশি সময় লাগে যে সেখানে বেকার যুবকেরা মাথা কুড়ে হতাশ হয়ে ফিরে আসে, কিন্তু ফাইল নড়ে না। এই ব্যাপারে মন্ত্রী মহাশয়কে একটু সজাগ হতে অনুরোধ করছি। আজকে শিক্ষিত বেকার যুবকেরা ঘুরে বেড়াচ্ছে। আপনার ডিপার্টমেন্টে যেখানে সুযোগ আছে সেখানে দয়া করে তাদের সুযোগ করে দেবেন। আজকে সব থেকে বড় অভাব হচ্ছে ইনফ্রাস্ট্রাকচারের এবং এর ফলে এই ডিপার্টমেন্টের যে কাজ সেটা তাড়াতাড়ি হচ্ছে না। আমরা বিভিন্ন ভাবে দেখছি যে ডব্লিউ. বি. এস. আই. সি. থেকে শেড এবং ল্যান্ড দেওয়া হচ্ছে, কিন্তু কার্যক্ষেত্রে সেটা কি অবস্থায় দাঁড়াচ্ছে? মাননীয় মন্ত্রী মহাশয় কি বুকে হাত দিয়ে বলতে পারবেন যে ডব্লিউ. বি. এস. আই. সি. কলকাতার আশেপাশে বিভিন্ন জায়গায় বেকার যুবকদের জন্য যে শেড এবং ল্যান্ড দেবার ব্যবস্থা করেছেন তাতে কি তাদের কোনও উপকার হচ্ছে? মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি যে 'সিডা' নামক সিঙ্গল উইনডো এজেন্সি করেছেন, সেটা পরিকাঠামোগত নড়বড়ে তার জন্য কাজ এগিয়ে যাচ্ছে না। উনি নির্দেশ দিচ্ছেন, অনেক সার্কুলার দেওয়া হচ্ছে কিন্তু যে কথা বললাম যে পরিকাঠামোগত নড়েবড়ে তার জন্য সেটা অন্তরায় হয়ে দেখা দিচ্ছে। একটা যুবক যদিও লোন পাচ্ছে কিন্তু সেই লোন পাবার পরে তাকে আরও বেশি যে অসুবিধার সম্মুখীন হতে হচ্ছে সেটা হচ্ছে বিদ্যুৎ। আপনার ডিপার্টমেন্ট থেকে স্যাংশান হয়ে গেল। এবারে সেই বেকার যুবকটির মনে আশার আলো জাগল যে সে ডিপার্টমেন্টাল স্যাংশান পেয়েছে, কিন্তু সে কোথায় গিয়ে পড়ছে? পশ্চিমবঙ্গের ভয়াবহ অবস্থা যে বিদ্যুৎ সেই বিদ্যুতের জন্য সেই বেকার ছেলেটির প্রাইওরিটি থাকা সত্ত্বেও কিছু করতে পারছে না। সি. ই. এস. সি. এবং

ডব্লিউ. বি. এস. ই. বি. — এই যে বিদ্যুতের দুটি দপ্তর, এই দপ্তর দুটি এমন জঘন্য ভাবে কাজ করার জন্য ডিপার্টমেন্ট থেকে, বিভিন্ন ডিস্ট্রিক্টের ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেটের অফিসে, ডি. আই. জি. সেন্টারে যে সমস্ত মিটিং হয়, যে সমস্ত অর্ডার দেওয়া হয়, মন্ত্রী নির্দেশ দেন কিন্তু বিদ্যুতের অভাবে সেই বেকার ছেলেরা ঠিকমতো সুযোগ পাচ্ছে না। প্রয়োজনীয় ব্যবস্থা যদি মন্ত্রী মহাশয় এই মূহুর্তে না নেন তাহলে আমি মনে করি যে ক্ষুদ্র শিল্প অঙ্কুরেই খোঁড়াতে আরম্ভ করবে। অনেক কারখানায় টার্ম লোন কার্যকর মূলধনের অনুমোদন এবং ডিসবার্সমেন্ট পাওয়া সত্ত্বেও বিদ্যুতের জন্য এই সমস্ত ছেলেরা কাজ করতে পারছে না। আমরা দেখেছি হাওড়ার বম্বে রোডের পাশে এবং বাগুইহাটি এই কয়েকটি জায়গায় মন্ত্রী মহাশয়ের দপ্তর থেকে স্যাংশন হয়েছে ঠিক, কিন্তু প্রয়োজনীয় বিদ্যুৎ নেই, কাজেই হতে পারছে না। আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব, আপনার দপ্তর দেখার সঙ্গে সঙ্গে বিদ্যুৎ দপ্তরের দিকে একটু নজর দিন যাতে সেখানকার কাজকর্ম — আর কিছু নয়, বিদ্যুৎ দপ্তর আপনার কথায় হয়ত পশ্চিমবাংলায় আলো ঝলমল হবে না, কিন্তু বেকার যুবকদের বিদ্যুতের জন্য কাজ হচ্ছে না, তারা বসে আছে, প্রয়োজনীয় লিঁয়াজোর অভাবে। আপনার ডিপার্টমেন্টাল অফিসারদের বলুন যাতে সেখান থেকে ফাইল তাড়াতাড়ি চলে, যাতে এই বেকার যুবকরা একটু সুযোগ পায়। আমরা দেখেছি পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকারের একটা বই বেরিয়েছে, আপনাদের আট বছরের কার্যকলাপ সম্পর্কে একটা বই আমাদের উপহার দিয়েছে। এতে আছে কি, উনি বলেছেন, মন্ত্রী মহাশয়ের দপ্তরে যে নূতন শিল্পোদ্যোগের জন্য বামফ্রন্ট সরকার কিছু উৎসাহ বর্ধক প্রকল্প চালু করেছেন, এর একটি হল প্রান্তিক মূলধন প্রদানের প্রকল্প। এই প্রান্তিক মূলধন প্রকল্প, আর্থিক সহায়তা প্রদান সংস্থাগুলি কর্তৃক অনুমোদিত প্রকল্প ব্যয়ের শতকরা ১০ ভাগ টাকা রাজ্য সরকার প্রান্তিক মূলধন হিসাবে সুবিধা জনক শর্তে শিল্পোদ্যোগীদের দেন। আমি মন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করছি, বইতে ছাপিয়েছেন বিভিন্ন জায়গায় বক্তৃতা দেন, শুনতে ভাল লাগে কিন্তু প্রকৃত অর্থে বলুন তো কজন এই বেকার ছেলে এই মার্জিন মানি এই ডিপার্টমেন্ট থেকে পেয়েছে। কত শিল্প সংস্থাকে নিজের পায়ে দাঁড়াবার জন্য প্রান্তিক অর্থ এবং ভর্তুকি দেবার ব্যবস্থা করেছেন। আসলে সমস্ত আপনার ডিপার্টমেন্টের লাল ফিতের বাঁধুনিতে পড়ে রয়েছে। এটা কেবলমাত্র আপনারা ঢক্কা নিনাদ প্রচার করেছেন, আসলে তা নয় এবং এই মার্জিন মানির ক্ষেত্রে ওনার ডিপার্টমেন্টের একটা সার্কুলারও আছে, উনি সীমা বেঁধে দিয়েছেন ১৪/৬/৮২ তারিখে, ২১৩১/এস. আই., এই সার্কুলারে উনি বলেছেন কোনও ডিপার্টমেন্টে, কে কি ধরনের শিল্প করতে চান বিভিন্ন ক্যাটাগোরিতে, পাশে টাইম বেঁধে দিয়েছেন। কাউকে তিন উইক, কাউকে ৬ উইক, কাউকে ৮ উইক, শুনতে ভাল লাগে। মন্ত্রী মহাশয় সার্কুলার দিয়ে তার দায়িত্ব শেষ, এবার তিনি উঁকি মেরে দেখলেন না যে ৩/৬/৮ উইক, এই যে সার্কুলারটা তিনি জারি করলেন, এই সার্কুলারের ক্ষেত্রে প্রকৃত পক্ষে বেকার ছেলেরা ৩/৬/৮ উইকের মধ্যে তারা এই মার্জিন মানির টাকাটা পাচ্ছে কি পাচ্ছে না। আমি তাঁর কাছে জানতে চাইছি স্পষ্ট ভাবে, মন্ত্রী মহাশয় নজর দিন, বলুন যে এই মার্জিন মানি গত বছর ১৯৮৫-৮৬ সালে ভর্তুকি হিসাবে কত টাকা দিয়েছেন, কত আবেদন নামাঞ্জুর হয়ে পড়ে রয়েছে? আপনার ডিপার্টমেন্টে কত টাকা কেন্দ্রীয় এবং রাজ্য ভর্তুকি বাবদ খরচ হয়েছে, পারবেন মন্ত্রী মহাশয় বলতে? তিনি তো বলে দিয়েই খালাস। আসলে ঠান্ডা ঘরে বসলে সেটা আর মনে থাকে না। রাইটার্স বিল্ডিং এর ঠান্ডা ঘরে বসে ঐ লাল ফিতের বাঁধুনির

পাশের ঘরেতেই যে জায়গায় কো-অর্ডিনেশন কমিটির দোরাত্মে পড়ে রয়েছে, মন্ত্রী মহাশয়ের সেদিকে নজর দেবার সময় হয় না। আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি, বামফ্রন্ট সরকারের অষ্টম বর্ষ পূর্তি করুন বা ফুর্তি করুন, আমাদের আপত্তি নেই, কাগজে যেটা বলছেন ঐ ছোট বই এর মাধ্যমে, সেইগুলো বাস্তবে রূপায়িত হচ্ছে কি না সেটা দয়া করে ঠান্ডা ঘর থেকে বেরিয়ে এসে নজর দিন, প্রকৃত বেকাররা সেটা পাচ্ছে কি পাচ্ছে না। ইলেকট্রনিক শিল্প হচ্ছে মাননীয় শিল্প মন্ত্রী বললেন, ক্ষুদ্র ও কুটির শিল্প দপ্তর থেকে বলা হয় পশ্চিমবঙ্গে নাকি ইলেকট্রনিক শিল্পের একটা জোয়ার নাকি ওনারা এনে দিয়েছেন। ইলেকট্রনিক শিল্পের জোয়ারটা কি ভাবে আসছে, আসল মাদার ইন্ডাস্ট্রি যেটা — প্রকৃত পক্ষে মাদার ইন্ডাস্ট্রি না থাকলে ওনার দপ্তর ক্ষুদ্র শিল্প দপ্তর, সেটা প্রসার করবে কি করে? আমরা দেখেছি মন্ত্রী মহাশয় একটা কম্পোনেন্ট ইন্ডাস্ট্রি, ক্ষুদ্র শিল্প গড়ে তোলার কথা বলেছেন। মন্ত্রী মহাশয় বলবেন কি, কতগুলো কম্পোনেন্ট ইন্ডাস্ট্রি এই ক্ষেত্রে আপনার ডিপার্টমেন্ট করতে পেরেছে? টি. ভি. ইউনিটের ক্যাবিনেট, টিউনার, ভি. সি. পি., এটা আপনার ডিপার্টমেন্ট এবং পশ্চিমবাংলায় করার কোনও ব্যবস্থা আছে? আপনার ডিপার্টমেন্ট থেকে এটা করার কোনও রকম সহযোগিতা কোনও রকম উৎসাহ জনক পন্থা, কোনও রকম সার্কুলার আপনার ডিপার্টমেন্ট থেকে দেওয়া হয় নি।

[4-20 – 4-30 P.M.]

আমরা জানি এগুলি হরিদ্বার ও দিল্লি থেকে আনা হচ্ছে। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি, তিনি পশ্চিমবাংলায় এ বিষয়ে বাতাবরণ তৈরি করুন, ক্ষুদ্র শিল্পের মাধ্যমে টি. ভি.'র ক্যাবিনেট, টিউনার ইত্যাদি ইউনিটগুলি তৈরি করার চেষ্টা করুন। তাহলেই আমার মনে হয় আপনি যে, ইলেকট্রনিক শিল্পের জোয়ারের কথা বলছেন তার প্রকৃত অর্থটা পশ্চিমবাংলার মানুষ বুঝতে পারবে। মানুষ বুঝতে পারবে যে, আপনাদের সদিচ্ছা আছে। স্যার, এখানে বলা হচ্ছে যে, এই দপ্তর নাকি ঔষুধ শিল্প গড়ে ওঠার দিকে নজর দিয়েছে। অথচ আমরা লক্ষ্য করছি বাণিজ্যিক ব্যাঙ্কগুলি এবং রাজ্য ফিনানসিয়াল কর্পোরেশন টাকা বিনিয়োগ করছে না। এই বিভাগ যেখানে দ্রুতগতিতে দেশজ শিল্পের প্রসার চাইছে, সেখানে যদি কেন্দ্রীয় বাণিজ্যিক ব্যাঙ্কগুলি বা রাজ্য ফিনান্স কর্পোরেশন টাকা বিনিয়োগ না করে, তাহলে বেকার যুবকরা কিভাবে এই শিল্প গড়ে তুলবে? যে সমস্ত বেকার যুবকরা এই শিল্প গড়ে তুলতে চাইছে, তাদের টাকার অভাব হচ্ছে, কিন্তু তারা ঐ সমস্ত আর্থিক প্রতিষ্ঠানগুলির কাছ থেকে টাকা পাচ্ছে না। মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি, এই অবস্থায় এই শিল্প কি ভাবে গড়ে উঠবে? মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে আরও জানাবেন কি, ক'জন বেকার যুবককে আপনি ই. ডি. পি.-তে ট্রেনিং দিয়েছেন। আমরা জানি মোট ২০/২৫ জনকে ট্রেনিং দেওয়া হয়েছে এবং তারা আজকে আপনার দরজায় দরজায় ঘুরে বেড়াচ্ছে। এ এক অদ্ভুত অবস্থা! আপনি ট্রেনিং দিলেন, কিন্তু ওরা টাকা পেল না, ফলে কিছুই করতে পারছে না। অতএব মাননীয় মন্ত্রী মহাশয়কে আমি অনুরোধ করব, আপনি দয়া করে এই ট্রেনিং-এর প্রহসন বন্ধ করুন। যারা ইতিমধ্যে ট্রেনিং নিয়েছে তাদের টাকা দেবার ব্যবস্থা করুন। যারা ট্রেনিং নিয়েছে বা নিচ্ছে তারা যাতে প্রত্যেকে ট্রেনিং নিয়ে ব্যবসা চালু করতে পারে সে দিকে একটু নজর দিন। স্যার, সম্প্রতি ফার্মাসিউটিক্যাল ইন্ডাস্ট্রির জন্য এস. আই. এস.

আই. করা হয়েছে, অথচ শিল্পপতিদের বলা হচ্ছে, টাকা দেওয়া যাবে না। এই অদ্ভুত অবস্থার সৃষ্টি হয়েছে! স্যার, মন্ত্রী মহাশয় বামফ্রন্ট সরকারের ৮ বছরের ফূর্তি উৎসব পালনের নামে ঢক্কা নিনাদ করে প্রচার করেছেন — ক্ষুদ্র কুটির শিল্পে পশ্চিম বাংলায় জোয়ার এসেছে। কার্য ক্ষেত্রে আমরা দেখছি পশ্চিমবাংলার ভেতর ফাঁপা হয়ে গেছে। বেকাররা কোনও ভাবেই কোনও সুযোগ পাচ্ছে না। সমস্ত কর্মসূচিই মন্ত্রী মহাশয়ের দপ্তরের লাল-সুতোর ফাঁদে আটকে পড়ে আছে। সে দিকে একটু নজর দিতে আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি। মাননীয় মন্ত্রী মহাশয় কুটির শিল্পের সম্প্রসারণকে তরান্বিত করার জন্য 'সিডা' নামক প্রতিষ্ঠান গড়ে তুলেছেন। কিন্তু আমরা লক্ষ্য করছি কলকাতা এবং আশপাশ এলাকায়ই এর কার্যকলাপ দেখা যাচ্ছে। উত্তরবঙ্গ এবং অন্যান্য জেলায় এটা যাতে আরও বেশি প্রসারলাভ করে তার জন্য আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে একটু নজর দিতে অনুরোধ করছি। এই প্রসঙ্গে আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করছি — আপনি 'সিডা' প্রতিষ্ঠা করার পর কতগুলি কারখানা স্থাপন করতে পেরেছেন, কত টাকা লগ্নি করতে পেরেছেন, কত লোকের চাকরি হয়েছে? 'সিডা' প্রতিষ্ঠা করার পরে বিগত ২/৩ বছর ধরে পশ্চিমবাংলার বেকার যুবকদের চোখে যে আশার আলো দেখা দিয়েছিল তা কত দূর সফল হয়েছে? কত মানুষের চাকরি হয়েছে, কত টাকা লগ্নি হয়েছে, কতগুলি কারখানা স্থাপিত হয়েছে তা কি মাননীয় মন্ত্রী মহাশয় একটু দয়া করে জানাবেন? যদি জানান তাহলে আমরা খুশি হব। স্যার, আমি যে জেলায় থাকি সেই জেলার দিকে মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করবার চেষ্টা করছি। সৌভাগ্যক্রমে মাননীয় মন্ত্রী মহাশয়ও আমার জেলার মানুষ। স্যার, আমরা জানি হাওড়ার অলিতে গলিতে লেদ মিস্ত্রী, ইঞ্জিনিয়ার এবং বিভিন্ন বিষয়ের দক্ষ কারিগররা আছে। হাওড়াকে ভারতের শেফিল্ড বলা হয়। কিন্তু মাননীয় মন্ত্রী প্রলয় তালুকদার মহাশয়ের আশীর্বাদে ভারতের শেফিল্ড হাওড়া আজকে মুখ থুবড়ে পড়েছে। হাওড়ার কি অবস্থা স্যার, এই যে ছোট ছোট কলকারখানা রয়েছে সেখানে কাঁচামাল নেই, বিদ্যুৎ ঘাটতি, মালিক শ্রমিক সম্পর্কের অবনতি এবং সর্বোপরি মন্ত্রী মহাশয়ের চোখের সামনে বেলিলিয়াস রোড, দাশনগর প্রভৃতি কয়েকটি জায়গায় সমাজ বিরোধীদের দৌরাত্মে এই সমস্ত ছোট ছোট কলকারখানার মালিকেরা যারা নিজেরা শ্রমিক হিসাবে কাজ করছে একটা ছোট শেডের তলায় ১৫।২০টি লেদ মেশিন বসিয়ে তারা তাদের কারখানা চালাতে পারছে না। এখানে শ্রমিক অসন্তোষ নেই কিন্তু সমাজ-বিরোধীরা চাঁদা চাইছে, তোলা চাইছে। আমি জানি মাননীয় মন্ত্রী মহাশয় এ ব্যাপারে নজর দিলে এই সমস্ত ছোট-ছোট ব্যবসায়ীরা স্বস্তির নিঃশ্বাস ফেলতে পারে এবং এইসব এলাকায় তারা ভালভাবে কাজ করতে পারে। তারপর স্যার, কাঁচামালের অভাবে এই সমস্ত ছোট ছোট ব্যবসায়ীরা তাদের কারখানা চালাতে পারছে না। এই সমস্ত ছোট ছোট ব্যবসায়ীদের যদি পয়সা থাকত তাহলে কালোয়ারদের কাছ থেকে কাঁচামাল পেয়ে যেত। এই সমস্ত কালোবাজারিরা কেন কাঁচামাল পেয়ে যাচ্ছে? এই সমস্ত ছোট ছোট ব্যবসায়ীরা তাদের কাঁচামাল তাদের ভাগ মতো পাচ্ছে না, মাঝখানে মিডিল ম্যান আছে, তারা মাঝখান থেকে মুনাফা করছে, লাভ করছে। এই সমস্ত কাঁচামাল কালোবাজারিদের মাধ্যমে এই সমস্ত ছোট ছোট ব্যবসায়ীদের কিনতে হচ্ছে। এরপর আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব, হাওড়াতে যে ক্ষুদ্র শিল্প রয়েছে এগুলি আধুনিকীকরণের কথা ভাবুন। আধুনিকীকরণ ব্যাতিরেকে হাওড়ার শিল্প বাঁচবে না। হাওড়ার ক্ষুদ্র শিল্প না বাঁচলে পশ্চিমবাংলায় শিল্প ক্ষেত্রে অগ্রগতি হওয়া অসম্ভব, এটা

মাননীয় মন্ত্রী মহাশয় খুব ভাল করেই জানেন। উনি হাওড়াতে থাকেন। হাওড়া জেলার ক্ষুদ্র শিল্প আজ জরাজীর্ণ অবস্থা, কাঁচামাল পাচ্ছে না, বিদ্যুৎ পাচ্ছে না, শ্রমিক অসন্তোষ, সমাজ বিরোধীদের দৌরাত্ম। সুতরাং আমার অনুরোধ তিনি এই ব্যাপারে একটু নজর দিন। এইসবের হাত থেকে হাওড়ার ক্ষুদ্র শিল্পকে যদি বাঁচাতে না পারেন তাহলে পশ্চিমবাংলার অগ্রগতি হওয়া অসম্ভব। সুতরাং এ ব্যাপারে মন্ত্রী মহাশয়কে বলিষ্ঠ পদক্ষেপ নিতে অনুরোধ করছি। কেন্দ্রীয় প্রকল্প এস. ই. বি.-তে চূড়ান্ত দলবাজি চলছে। কেন্দ্রীয় সরকারের কাছ থেকে ২৫ হাজার টাকা আসছে। মন্ত্রী মহাশয়ের সাঙ্গ-পাঙ্গরা চূড়ান্ত দলবাজি করছে। ডি. আই. সি. অফিসে হাজার হাজার বেকার ছেলে দরখাস্ত করছে। সেখানে ঐ মন্ত্রী মহাশয়ের সাঙ্গ-পাঙ্গরা দেখছে কার গায়ে মার্কসবাদী কমিউনিস্ট পার্টির গন্ধ আছে, কার গায়ে গান্ধীবাদীর গন্ধ আছে। কেন্দ্রীয় সরকার বেকার ছেলেদের কাজ দেবার জন্য ২৫ হাজার টাকা দিচ্ছেন কিন্তু মন্ত্রী মহাশয়ের সাঙ্গ-পাঙ্গরা ডি. আই. সি. অফিসে চূড়ান্ত দলবাজি করছে। সেখানে বেকার ছেলেদের টাকা দেবার সুযোগ করে দিচ্ছে না। আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব এই দপ্তরকে আরও বেশি সচল এবং সজাগ করার চেষ্টা করুন। লাল ফিতার বাঁধন থেকে বেকার ছেলেরা যাতে মুক্তি পায় এবং সমস্ত কাজ যাতে তাড়াতাড়ি মুক্তি পায় তার জন্য আপনি আপনার অফিসারদের নির্দেশ দিন। পরিশেষে মাননীয় মন্ত্রী মহাশয় যে ব্যয়-বরাদ্দের দাবি এখানে পেশ করেছেন তার বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শশাঙ্কশেখর মন্ডল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের ক্ষুদ্র ও কুটির শিল্প দপ্তরের মন্ত্রী মহাশয় যে ব্যয়-বরাদ্দের দাবি এখানে পেশ করেছেন তাকে সমর্থন করতে উঠে দু-একটি কথা আপনার সামনে নিবেদন করতে চাই। এখানে অশোক বাবু বলেছেন এই দপ্তর নাকি যক্ষ্মা রোগে ভুগছে। আমি তো অনেকদিন থেকেই আছি — এই দপ্তর ওনাদের সময়ে হারকিউলিসের মতন ছুটে ছুটে চলত কি? ওনাদের সময়ে কখনও এইরকম ছিল না। বর্তমানে বামফ্রন্ট সরকার আসার পর থেকে এই কুটির শিল্পকে সঞ্জীবিত করার জন্য তাঁত শিল্প বলুন, কংস শিল্প বলুন, রেশম শিল্প বলুন এবং অন্যান্য যত রকমের কুটির শিল্পে জিনিসপত্র হয় সবগুলি করার জন্য সর্ব রকমের প্রচেষ্টা এই সরকার নিয়েছেন। তারপর উনি আর একটি কথা বলেছেন। দুস্কৃতকারিরা ইলেকট্রিসিটির তার চুরি করে নিচ্ছে। আমাব কথা হচ্ছে বামফ্রন্ট সরকার এই ৮ বছর ক্ষমতায় আসার জন্য কি কেবল দুস্কৃতকারিরা তার চুরি করছে, না এর অনেক আগে থেকে অর্থাৎ বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার আগে থেকে এই জিনিস হচ্ছে এই কথাটা আশোক বাবুকে বিবেচনা করে দেখতে বলব।

[4-30 – 4-40 P.M.]

আমার আর একটা কথা হল যে এই ব্যাঙ্কের যে ব্যবস্থা আমাদের এই বামফ্রন্ট সরকারের পক্ষ থেকে করা হয়েছে, ব্যাঙ্ক ঋণ, এইগুলির যে মানসিকতা ছিল সেই মানসিকতা এখন নিশ্চয়ই রয়ে গেছে। সেই মানসিকতাকে মানবিকতার দিকে প্রসারিত করার প্রচেষ্টা সর্বতোভাবে আমাদের বামফ্রন্ট সরকারের পক্ষ থেকে করা হচ্ছে। কিন্তু যে লাল ফিতার কথা উনি বার বার বলছেন, লাল ফিতার জন্ম তো এই ৯/১০ বছরে হয় নি, আমরা তো ওয়ারিশন সূত্রে এই লাল ফিতাকে পেয়েছি। আমরা যাতে বিকেন্দ্রীকরণ করতে পারি সমস্ত

জিনিসগুলিকে সেগুলি নিশ্চয় এই বইয়ের মধ্যে আমাদের মন্ত্রী মহাশয় বলেছেন এবং যে সমস্ত প্রকল্পের কথা বলেছেন সেগুলিকে যদি আমরা একটু ভাল করে দেখি তাহলে বুঝতে পারব। তন্ত্ত শিল্পের কথা আমাদের আগে এখানে আলোচনা হয়েছে। এই তাঁত শিল্পে যে কি ধরনের জিনিস ঘটেছে এই বামফ্রন্ট সরকারের সময়ে আর কতটা এই তাঁত শিল্প থেকে আমাদের লাভ হয়েছে এখানে তা আলোচনা করেছেন। অপর দিকে আমরা এইকথা অবশ্যই বলব যে পটারি, খাদি এবং কাঁসার জিনিসের, রেশম শিল্প এই সব কিছুর উন্নতির জন্য বামফ্রন্ট সরকার কোনও দিকটাতে নজর দেয় নি আপনি বলতে পারেন? আমরা যে কথা বলি, আমাদের সীমিত ক্ষমতার মধ্যে, — বাবুগিরি কি করে করতে হয়, কি করে ভাল জামা কাপড় পরতে হয়, জুতো চকমকে করতে হয়, যাতে মুখ দেখা যায় — তা আমরা জানি, কিন্তু কি করা যাবে, যেখানে আমাদের অর্থ নেই, এবং আমাদের কেন্দ্রের বিমাতৃ সুলভ মনোভাব। আমরা যদি কোনও কুটির শিল্পের উন্নতির জন্য যদি কেন্দ্রের পারমিটের প্রয়োজন হয়, যেটাতে ৬ দিন লাগার কথা কেন্দ্র সেখানে ৬ বছর লাগিয়ে দেয়। কল্যাণীয় ভাই অশোক বাবু আপনি দয়া করে কেন্দ্রের এই ধরনের মনোবৃত্তি পরিবর্তন করার জন্য সেখানে একটু আবেদন নিবেদন করুন না, তাহলে আমাদের এই মন্ত্রী মহাশয়কেও অনেক সাহায্য করা হবে আর আপনারও মানসিক উষ্মা কিছু স্তিমিত হবে। আর একটা কথা মার্কেটিংয়ের ব্যাপারে বিপণন যাকে বলে, এই বিপণনের ক্ষেত্রে আমাদের সত্যিকারের কুটির শিল্পে সবচেয়ে বড় অগ্রণী হল জাপান। জাপানে কুটির শিল্পে তার যে সোয়েটিং ইন্ডাস্ট্রি, — সোয়েটারের একটা খুঁট ধরে টানলে যেমন ফর ফর করে সমস্ত সোয়েটারটা খুলে যায় — সেই রকম আমাদের গ্রামীণ ইন্ডাস্ট্রি বড় ইন্ডাস্ট্রির সঙ্গে এমন ভাবে যুক্ত যে জাপান যেমন তার কুটির শিল্পগুলিতে সংস্থান অর্জন করেছে আমরা যদি ঠিক তেমন ভাবে আমাদের কুটির শিল্পকে পরিচালিত করতে পারি — নিশ্চয় পারি — কিন্তু যা টাকা বরাদ্দ হয়েছে আপনি যা বললেন এই বরাদ্দের মধ্যে এই সব জিনিসগুলি হয় কিনা একটু গভীরতার সহিত চিন্তা করে দেখবেন। অপর দিকে আমার বক্তব্য হল এই যে আমাদের এতদঞ্চলে যে সমস্ত গ্রামাঞ্চলে কুটির শিল্প আছে তাতে কাঁচামালের যদি দরকার হয় আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে একথা বলব যা আমি নিজে জানি আমাদের বীরভূম জেলাতে যা বেকার করা হয় স্মিথি করা হয়, রেশম শিল্পের গুটিপোকাগুলোকে জ্বাল দিয়ে সিদ্ধ করে তাদের কিছু কয়লার দরকার হয়েছিল। আমি তিন মাস ধরে ঘুরেছি স্টিম কোলের জন্য। বেকারি, স্মিথি প্রভৃতি কুটির শিল্পে স্টিম কোল দরকার হয়। তিন মাস ধরে ঘুরবার পর স্মল স্কেল ইন্ডাস্ট্রিজের ডাইরেকটর শ্রী কৃষ্ণ মেনন, আই. এ. এস., দয়া করে সেই অর্ডার দিয়েছিলেন, কিন্তু আমার মতো একজন বৃদ্ধ লোক তিন-চার মাস ধরে ঘুরে অর্ডার পাবার পরও দিল্লির কোল ইন্ডিয়ার কাছ থেকে ঐ স্টিম কোল-এর ব্যবস্থা করতে পারি নি। ওঁরা কোল ইন্ডিয়াকে বসিয়ে রেখেছেন যাতে আমরা কুটির শিল্প প্রসারিত করতে না পারি তার জন্য। আজকে আমাদের বামফ্রন্ট সরকারের পক্ষ থেকে যেসব কুটির শিল্প প্রসারের স্বার্থে যেসব জিনিসের প্রয়োজন, সেগুলো নিয়ে বিরোধী পক্ষের সদস্যরা যদি এখানে আলোচনা করতেন তাহলে আমার মতো একজন প্রবীণ সদস্য তাঁদের সাধুবাদ জানাত। আমি এখানে আর একটি কথা বলছি যে, অ্যাস্যুরেন্স অফ মার্কেটিং বা নিজেরাই এর মার্কেট করে নিতে পারব — আমরা একথা বলছি না, বলতে পারি না। আমাদের এখানে কুটির শিল্পে যে সমস্ত জিনিস তৈরি হয়,

সরকারের পক্ষ থেকে যদি প্রডাক্টগুলিকে কিনে নেবার একটা অ্যাস্যুরেন্স দেওয়া হয় তাহলে এখানে কুটির শিল্প আরও উন্নততর হবে। সঙ্গে সঙ্গে একটি প্রকল্পের মাধ্যমে যদি বড় শিল্পে প্রয়োজনীয় মাল কুটির শিল্পের মাধ্যমে তৈরি করবার ব্যবস্থা গড়ে তোলা যায়, তাহলে আমাদের দেশের বেকার সমস্যা সমাধানে একটা বড় কাজ হবে। বিরোধী পক্ষ থেকে এখানে একজন প্রশ্ন রেখেছেন যে, কতজন বেকারের এতে কর্মসংস্থান হয়েছে? ঐ যে ডিস্ট্রিক্ট ইন্ডাস্ট্রিয়াল সেন্টার হয়েছে সেখানে যাঁরা কংগ্রেসি আছেন তাঁরাও লোন পাচ্ছেন। এটা আমিই শুধু বলছি তা নয়, আমাদের বীরভূম জেলায় যে ইন্ডাস্ট্রিয়াল সেন্টার আছে সেখানে কোনও রকম অন্যায় হয় নি। সেখানে সবার কাছ থেকে প্রতি বছর দরখাস্ত নেওয়া হয়। সেখানে রেগুলার যাঁরা স্কীম দিচ্ছেন — সেগুলো দেখা হয়। সেখান থেকে অনেক কংগ্রেসিও বিভিন্নভাবে উন্নতি করবার জন্য প্রকল্প গ্রহণ করে তাঁদের বেকার জীবনের অবসান ঘটিয়ে এগিয়ে গেছেন। অপর দিকে, যদি দেখা যায় যে, একজন বেকার যে স্কীম দিয়েছেন — সেটাতে উন্নতি হবে না বলে ধারণা হয়, তাহলে সেই ডিস্ট্রিক্ট ইন্ডাস্ট্রিয়াল সেন্টার থেকে বিকল্প স্কীমের অ্যাডভাইস দিয়ে তাঁদের সাহায্য করা হচ্ছে।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি এখানে ব্যাঙ্ক সম্বন্ধে বলছি। আমি, ব্যাকওয়ার্ড একটি জেলার, বীরভূম জেলার লোক। ঐ বীরভূম জেলায় উন্নত শিল্প নেই। কিন্তু সেখানে ব্যাঙ্ক চিরাচরিত নীতিতে চলছে। যাতে তাদের সেই নীতির পরিবর্তন হয়, সেদিকে দৃষ্টি দেবার জন্য মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি। এই কথা বলে এই ব্যয়-বরাদ্দের দাবিকে পূর্ণ সমর্থন করে এবং এই খাতে যাতে ব্যয়-বরাদ্দ আরও বাড়ানো হয় সেই অনুরোধ করে আমার বক্তব্য শেষ করছি।

[4-40 – 4-50 P.M.]

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় ক্ষুদ্র এবং কুটির শিল্পের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় যে ব্যয়-বরাদ্দের দাবি উত্থাপন করেছেন সেই পরিপ্রেক্ষিতে আমি কয়েকটা কাট মোশান দিয়েছি, আশা করি মাননীয় মন্ত্রী মহাশয় সেইগুলি বিচার বিবেচনা করে দেখবেন। আমার প্রথম কথা হচ্ছে আমাদের এই পশ্চিমবাংলা ক্ষুদ্র এবং কুটির শিল্পের দিক থেকে একদিন পায়োনিয়ার ছিল, সর্বশ্রেষ্ঠ ছিল। আজকে সেটা ক্রমশ নিচের দিকে নেমে যাচ্ছে এবং নেমে যাবার ফলে ক্ষুদ্র এবং কুটির শিল্পের মধ্যে একটা দূরবস্থার সৃষ্টি হয়েছে। মূলত আমরা দেখতে পাচ্ছি বিভিন্ন এনটারপ্রেনিয়ার্সরা যারা এর সঙ্গে যুক্ত আছে তারা ঠিকমতো ভাবে কাজ করতে পারছে না। বর্তমানে যে ট্রেনিং লাইসেন্স সেই ট্রেনিং লাইনের উপর কিছু ব্যবস্থা নেওয়া দরকার। মাননীয় মন্ত্রী মহাশয় এটা উপলব্ধি করতে পেরেছেন এবং তাঁর বক্তব্যের মধ্যে সেটার উল্লেখ আছে। এখানে টেকনিক্যাল এনটারপ্রেনার্স এনে বাণিজ্য ঠিক করা যেতে পারে। পার্টনারশিপেশনশিপ বিশেষত শেয়ার পার্টনারশিপ কথাটা মাননীয় মন্ত্রী মহাশয়কে বেশি করে চিন্তা করতে হবে। আজকে সব চেয়ে বড় প্রবলেম হচ্ছে বেকার সমস্যা। গ্রামীণ ক্ষুদ্র এবং কুটির শিল্পের যদি ইন্সফ্রাস্ট্রাচার এবং সেখানে যদি ভাল পরিবেশ এবং আবহাওয়া তৈরি হয় তাহলে সেখানে শিল্পের আশা যোগাবে এবং আগামী দিনে অবস্থা সুন্দর হবে। আমরা দেখতে পাচ্ছি মাননীয় মন্ত্রী মহাশয় তাঁর বক্তব্যের

মাধ্যমে "ক্ষুদ্র শিল্প উন্নয়ন এজেন্সি'র" কথা বলেছেন। তিনি বলেছেন "১৯৮৬ সালের ফেব্রুয়ারি পর্যন্ত আর্থিক প্রতিষ্ঠানগুলি ৩৫.৮২ কোটি টাকা প্রকল্প ব্যয় সমন্বিত ১৫০টি প্রস্তাবকে অনুমোদন দিয়েছে। এইগুলির মধ্যে ৬৩টি ইউনিট ইতিমধ্যেই উৎপাদন শুরু করেছে"। এখানে মাননীয় মন্ত্রী মহাশয়ের ব্যাখ্যা থাকা দরকার। এই উৎপাদন কবে থেকে শুরু হল এবং এই উৎপাদনের মোট পরিমাণ কত, ৬৩টি ইউনিট কি পরিমাণ উৎপাদন করছে, কতজনকে এখানে অ্যাবজর্ব করতে পেরেছেন, এই যে ৬৩টি ইউনিট বর্তমানে চলছে পরবর্তীকালে এদের এক্সপানশনের কি ব্যবস্থা আছে, বাকিগুলি চলছে না কেন, কি কারণে দেরি হচ্ছে এই সমস্ত কথা মন্ত্রী মহাশয়ের বক্তব্যের মধ্যে দেখতে পাচ্ছি না। তিনি বলেছেন, " আমার বিভাগ প্রান্তিক অর্থ সহায়তা দিয়ে আসছে"। তিনি আরও বলেছেন, "১৯৮৫-৮৬ সালে প্রান্তিক অর্থ হিসাবে মঞ্জুর করা হয়েছে ৭২ লক্ষ টাকা"। এই যে প্রান্তিক অর্থ সাহায্য দিলেন তাতে কি কি ক্ষুদ্র এবং কুটির শিল্প গড়ে উঠল এবং যেগুলো গড়ে উঠল সেইগুলো ঠিকমতো ভাবে প্রতিষ্ঠিত হতে পেরেছে কিনা, তাদের প্রোডাকশন হচ্ছে কিনা সেই সব কথা এখানে দেখতে পাচ্ছি না। কিছুটা আশার আলো তাঁর বক্তব্যের মধ্যে দিয়ে আছে এবং তিনি চেষ্টা করছেন সেই জন্য তাঁকে সাধুবাদ দেওয়া যায়। কিন্তু মূল যে সমস্যা সেই সমস্যা বেড়ে যাচ্ছে। আজকে এর সঙ্গে যুক্ত যে সকল শিল্প সেইগুলিকে গড়ে তুলতে গেলে একটা সুস্থ আবহাওয়া গড়ে তুলতে হবে। তাদের মূলধন দিতে হবে, কাঁচামাল সরবরাহ করতে হবে। আপনার যে সমস্ত সংস্থা আছে তারা ঠিক মতো ভাবে তাদের সহায়তা করে কিনা সেটা দেখা দরকার। আপনি ডি. আই. সি.-কে ক্ষমতা দিয়েছেন, তাদের মাধ্যমে আপনি বহু জিনিস করার চেষ্টা করছেন। আপনি বলেছেন, "এখন পর্যন্ত বিভিন্ন জেলায় ৩৩৩টি শিল্প নিকেতন, ৭৯৭টি বাণিজ্য নিকেতন নির্মিত হয়েছে এবং ২১৩টি শিল্প জমি প্রস্তুত করা হয়েছে এবং এগুলিতে ৩৮৬টি ক্ষুদ্রায়তন শিল্প সংস্থাকে স্থান করে দেওয়া হয়েছে"। স্থান করে দেওয়া কবে হবে, করতে গিয়ে কি কি বাধা পাচ্ছে সেটা এখানে বলা নেই। বিশেষত ডিস্ট্রিক্ট ইন্ডাস্ট্রিয়াল সেন্টার যেখানে আছে সেখানে স্থানগুলি কি ভাবে দেওয়া হবে স্কীম অনুযায়ী না কি ভাবে সেটা এখানে বলা নেই। এখন আবার স্পেশ্যাল এমপ্লয়মেন্ট প্রোগ্রাম তৈরি হয়েছে বেকারভাতা তুলে দিয়ে। বেসরকারি ভাবে ছোট ছোট ইন্ডাস্ট্রি করার চেষ্টা করা হচ্ছে এবং সেখানে বিভিন্ন ভাবে প্রতিবন্ধকতার সৃষ্টি হয়েছে। এই ব্যাপারে নিশ্চয়ই আপনার কাছে কমপ্লেন আসছে। বিভিন্ন প্রান্ত থেকে খবর আসছে, ডি. আই. সি.-র প্রতিনিধি, জেলাশাসকবৃন্দ এবং জেনারেল ম্যানেজাররা সবকিছু ঠিক করে ব্যাঙ্কে পাঠিয়ে দিচ্ছেন। যেগুলোর ফিজিবিলিটি আছে, সেই সমস্ত আবেদন নিবেদন নিয়ে ব্যাঙ্কে যাওয়ার পর বেকার যুবকদের ছোটখাট কারণ দেখিয়ে ব্যাঙ্ক নানা ভাবে ডিলে করছে। মাননীয় মন্ত্রী মহাশয়কে তো এই ডিলেড পলিসির জন্য কেন্দ্রীয় সরকারের কাছে চিঠি লিখতে হবে, তাঁদের কাছে চাপ দিতে হবে, তাঁকে কেন্দ্রীয় সরকারের কাছে জানাতে হবে যে ব্যাঙ্ক বিভিন্ন ভাবে পরিকল্পনাগুলিকে ভেস্তে দিচ্ছে, এই ভাবে তো চেষ্টা করতে হবে? মাননীয় মন্ত্রী মহাশয়ের তো এই ব্যাপারে আরও বেশি বেশি করে সচেষ্ট হওয়া দরকার? মাননীয় মন্ত্রী মহাশয় তাঁর ব্যয়-বরাদ্দের প্রস্তাবের মধ্যে বাঁকুড়ার মৃৎ শিল্প সম্বন্ধে উল্লেখ করেছেন। মৃৎ শিল্প বাঁকুড়ার একটি বিখ্যাত শিল্প এবং এর সাহায্যে সরকার প্রভূত ফরেন মানি দেশে নিয়ে আসছেন। এই শিল্পের জন্য যে প্রচেষ্টা শুরু হয়েছে তাকে যদি আরও কনস্ট্রাকটিভ আকারে করা যায় এবং এরজন্য যে

প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করা দরকার, বিশেষ করে এই শিল্পের প্রোডাকশন আরও কি ভাবে বৃদ্ধি করা যায়, সেই উদ্যোগ বা ব্যবস্থা আপনাকে গ্রহণ করতে হবে। এই শিল্পের প্রোডাকশনগুলোকে ক্রয় করার ব্যাপারে আমরা বিভিন্ন সময়ে দেখছি যে — এখানে আমরা অন্যান্য মন্ত্রীদের বক্তব্যের মধ্যে অনেক সময় শুনতে পাই — উৎপাদিত সামগ্রী বাজারে সময় মতো বিক্রি করার সুষ্ঠু পরিবহন ব্যবস্থা থাকে না। এক্ষেত্রে বিশেষ ভাবে মনে রাখা দরকার যে এই সমস্ত সামগ্রী খুব সহজেই ভেঙে যায়, বিশেষ করে সেগুলো বাজারে নিয়ে যাবার সময় ভেঙে যায়, এ ব্যাপারে বিশেষ ব্যবস্থা অবলম্বন করা দরকার। এই সমস্ত সামগ্রী বাজারে বিক্রির জন্য শো-রুম তৈরি করে সম্ভাব্য ক্রেতাদের আকর্ষণের জন্য বিশেষ ব্যবস্থা গ্রহণ করা দরকার। মাননীয় মন্ত্রী মহাশয় এই ব্যাপারে বিশেষ ভাবে চিন্তা-ভাবনা করে কার্যকর করার ব্যবস্থা করবেন বলে আমরা আশা রাখি। আজকে সভ্যতার এই নূতন যুগে, যেখানে উন্নত টেকনলজির যুগে বিজ্ঞান এবং প্রযুক্তি বিদ্যা পাশাপাশি চলেছে, সেই অবস্থায় ক্ষুদ্র ও কুটির শিল্প এক ভয়াবহ অবস্থার মধ্যে দিয়ে চলছে, এই জিনিস আমরা বিশেষ ভাবে লক্ষ্য করছি। শঙ্খ শিল্পের ব্যাপারে লক্ষ্য করুন — মঞ্জুষার মাধ্যমে আপনি যদিও কিছু শঙ্খ শিল্পীদের দেবার ব্যবস্থা করেছেন, সেখানে কাঁচামাল সরবরাহের ব্যাপারে এক বিরাট কারচুপি ঘটছে। যার ফলে শিল্পীরা অন্য রাজ্য, ওড়িষ্যা ও বিভিন্ন প্রান্ত থেকে বাছাই করে শঙ্খ নিয়ে আসতে বাধ্য হচ্ছেন। তাঁরা আশা করছেন, এর ফলে তাদের প্রোডাকশন বেশি হবে। আমরা আজকে শঙ্খ শিল্পীদের এই অবস্থা বিশেষ ভাবে লক্ষ্য করছি, তাঁদের কাঁচামাল সরবরাহ করার ক্ষেত্রে বিরাট ত্রুটি আমরা লক্ষ্য করছি। আপনার পক্ষে সবকিছু দেখা হয়ত সম্ভব নয়, কিন্তু আপনাকে তো এটা দেখতে হবে যে, আপনার দপ্তর এই সমস্ত কাঁচামাল সরবরাহের ব্যাপারে অত্যন্ত উদাসীন ভূমিকা কেন পালন করছেন, কেন সরবরাহ কার্য ঠিক ভাবে কার্যকর করছেন না? শঙ্খ শিল্পীদের যে ভাবে কাঁচামাল সরবরাহ করা হচ্ছে, তার ফলে তাঁরা দারুণ ভাবে ক্ষতিগ্রস্থ হচ্ছেন। তাঁরা এই অবস্থা সম্পর্কে, আমি বিশেষ ভাবে জানি, আপনার কাছে গত বছর রিপোর্ট দিয়েছেন। আপনার অ্যাপেক্স সোসাইটিগুলো বিশেষ ভাবে উদ্যোগ গ্রহণ করে বিভিন্ন ভাবে চেষ্টা করে চলেছে। কিন্তু তন্তুজ শিল্পীদের রক্ষা করার জন্য যে ব্যবস্থা গ্রহণ করা দরকার, বিশেষ করে পাওয়ার লুমগুলোকে সুন্দর ভাবে এগিয়ে নিয়ে যাবার যে প্রয়োজনীয়তা আছে, আশা করি, আপনি সেদিকে আরও বিশেষ ভাবে লক্ষ্য দেবেন। পাওয়ার লুমের ব্যাপারে আপনি অবশ্য বক্তব্যের মধ্যে কিছু উল্লেখ করেছেন, কিন্তু একে আরও আধুনিকীকরণের মাধ্যমে উন্নত পর্যায়ে নিয়ে যাওয়া যায় কিনা, সেখানে আরও বেশি করে উৎপাদন হতে পারে কিনা, সে বিষয়ে বিশেষ ভাবে দেখা প্রয়োজন আছে বলে আমি মনে করি। পশ্চিমবাংলার স্পিনিং মিলগুলোর দিকে একবার লক্ষ্য করুন — যেখান থেকে সূতা উৎপাদন হচ্ছে, সেখানে ক্যাটিগোরি ভাগ করে সূতাগুলো ঠিক ভাবে সরবরাহ করা হয় না।

[4-50 – 5-00 P.M.]

এর ফলে তন্তুজীবীরা সাফার করে এবং এর ফলে একটা ভয়াবহ পরিবেশের সৃষ্টি হবে। তবে আপনি মঞ্জুষা, মঞ্জুশ্রী ইত্যাদি বিভিন্ন অ্যাপেক্স সোসাইটি করে উন্নতি করার চেষ্টা

করছেন। আরও অনেক কিছু উন্নতি করার চেষ্টা করছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা দেখতে পাই এই যে স্পিনিং মিলের সুতা এর যে অ্যাপেক্স সোসাইটি বা অ্যাপেক্স কো-অপারেটিভ যেটা আপনার পাওয়ার লুমে আছে এবং তার সঙ্গে যদি দেখা যায় ওইখানে স্মল ইন্ডাস্ট্রিজের মাধ্যমে সেখানে কাঁচামাল সরবরাহ করার ব্যবস্থা করতে পারেন তাহলে তন্তুজীবীদের সুবিধা আরও বেশি হবে। তাছাড়া মার্কেটিং-এর যে ব্যবস্থাগুলি আছে সেগুলি সোসাইটির সঙ্গে যুক্ত নয়, ছন্ন ছাড়া অবস্থায় তন্তুজীবীরা বাস করে, তাদের বিভিন্ন ভাবে সুযোগ-সুবিধা দিতে হবে এবং সেখানে আপনার পাওয়ার লুমের মাধ্যমে প্রোডাকশন বাড়ানোর আরও চেষ্টা করতে হবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার দপ্তরে যে কেমিক্যাল ইঞ্জিনিয়ার আছে সেটা পশ্চিমবঙ্গের গর্বের বিষয়। আচার্য জগদীশ চন্দ্র বসুর কৃতিত্ব যে তাঁর মাধ্যমে এই কেমিক্যাল ইন্ডাস্ট্রিজ স্বনামধন্য ইন্ডাস্ট্রি ছিল সেটা এখন ডেটোরিয়েট করে গেছে। সেখানে ওই কেমিক্যাল ইন্ডাস্ট্রিগুলি পুনরায় চালু করতে অসুবিধা দেখা যাচ্ছে। ওই শিল্প সিক হয়ে গেছে সেগুলি সিক ইন্ডাস্ট্রিজে পরিণত হয়েছে, আরও রুগ্ন হয়েছে বললেন এবং আরও প্রায় রুগ্ন হচ্ছে। আপনি ১৫টি যুগ্ম সংস্থাকে ৫০.৯২ লক্ষ টাকা দিয়েছে আর্থিক সহায়তা করেছেন। সেখানে এই রুগ্ন শিল্পগুলি কেন রুগ্ন হচ্ছে সেটা অনুসন্ধান করতে হবে এবং শিল্পগুলিকে শুধু আর্থিক সহায়তা করলেই হবে না সেখানে কেন রুগ্ন হচ্ছে — কাঁচামালের অভাবে না বিদ্যুতের অভাবে সেটা অনুসন্ধান করতে হবে। আপনার ওই ইউনিটগুলি সুরক্ষা করার ব্যাপারে, বাঁচাবার জন্য কি কি ব্যবস্থা গ্রহণ করছেন তা কিছু বলেন নি। সেগুলি অন্তত পরিষ্কার করে বলে দেবেন। আপনি এই ব্যাপারে অনেক কথা বলেছেন — এখানে বলেছেন যে পশ্চিমবঙ্গের ক্ষুদ্র শিল্প নিগমের মাধ্যমে গত বৎসরের ২৫৮৮টি ইউনিটের তুলনায় ১৯৮৫ সালের এপ্রিল থেকে ডিসেম্বর পর্যন্ত কর্পোরেশন ২৮৪৯টি ক্ষুদ্রায়তন সংস্থাকে লৌহ ও ইস্পাত, পিগ, আয়রন, হার্ড কোক, ব্রিজ কোক, মোম, পাম, চর্বি ইত্যাদি অপরিহার্য কাঁচামাল বন্টন করে সহায়তা করেছে। কিন্তু তাতে যে কতটা কার্যকর হয়েছে এবং সরকারের উৎপাদন ক্ষমতা যে কতটা বাড়বে সে সম্বন্ধে কোনও সুনিশ্চিত অভিমত পাচ্ছি না। ডেভেলপমেন্ট সেখানে আগামী দিনে বাড়বে কিনা, সেখানে এমপ্লয়মেন্টের ক্ষেত্রে আরও কোনও এমপ্লয়মেন্ট হবে কিনা তার একটা অ্যানালাইসিস করার প্রয়োজন ছিল। তা কিন্তু আপনার বক্তব্যের মধ্যে পরিষ্কার ভাবে পাচ্ছি না। সেইজন্য এইসব দিক থেকে মনে করি আরও পরিষ্কার ভাবে এটা তুলে ধরার প্রয়োজন আছে। তারপরে মাদুর শিল্প বিশেষ করে পশ্চিমবঙ্গের মেদিনীপুর জেলার একটা সবচেয়ে বড় শিল্প। সেই শিল্প আজকে অসহায় অবস্থার মধ্যে রয়েছে, সেই শিল্প আজকে ঠিকমতো রক্ষিত হচ্ছে না। এছাড়া আরও যেসব শিল্প আছে যেমন কাঁসা শিল্প, বাসন শিল্প এগুলিরও অবস্থা খুব খারাপ হয়ে গেছে। সেখানে এই উন্নত কাঁসা শিল্প, তারপরে যে বাসন শিল্প তাতে আজকে ভয়াবহ অবস্থা চলছে এবং এর যে খুঁট বিহার থেকে আসে সেটা প্রায় বন্ধ হয়ে আসছে যার ফলে এই শিল্পের শিল্পীরা কাঁচামাল পাচ্ছে না এবং ভীষণ অসুবিধার সৃষ্টি হচ্ছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এইগুলিকে অন্ততঃ একটু সুস্পষ্ট হওয়া প্রয়োজন। সেই দিক থেকে আমরা দেখতে পাচ্ছি যে এতে একটা অসুবিধা আছে। স্যার, এখানে যে শিল্পগুলি আছে সেইগুলিকে সুষ্ঠুভাবে পরিচালনা করার জন্য যে ব্যবস্থা এবং আপনার যে ডিপার্টমেন্ট আছে তারা এই সমস্ত কাজগুলিকে ত্বরান্বিত করতে পারছেন না ফলে সেখানে বিভিন্ন ভাবে প্রতিবন্ধকতা সৃষ্টি হচ্ছে। এর ফলে

ব্যাঙ্কের কাজগুলিতেও একটা বাধা সৃষ্টি হবে। এইগুলিকে আরও বিশেষভাবে দেখতে হবে। ক্ষুদ্র ও কুটির শিল্প আজকে বিভিন্ন সমস্যার মধ্যে রয়েছে এর ফলে তারা আজকে অনেকাংশে সাকসেসফুল হতে পারছে না। আমরা দেখতে পাচ্ছি খাদি শিল্প বা খাদি ইন্ডাস্ট্রিকে কেন্দ্রীয় সরকার টাকা দিয়েছে। রাজ্যের বিভিন্ন জায়গায় খাদি প্রতিষ্ঠানগুলি ঠিক ভাবে কাজ করছে না। এর ফলে কেন্দ্রীয় সরকার যে পরিকল্পনা নিয়েছেন এবং রাজ্য সরকারকে যে সহায়তা করছেন সেটাকে আরও ত্বরান্বিত করতে হবে। এই ব্যাপারে মাননীয় মন্ত্রী মহাশয়কে বলব খাদি শিল্পের কিছু মর্ডানাইজ হয়েছে, আধুনিক হয়েছে এবং এতে বিভিন্ন মানুষ আজকে ইনভলভড হয়েছে। এই খাদি প্রতিষ্ঠানকে সুন্দর করার জন্য এবং বিশেষ করে ম্যানেজমেন্ট যা আজকে প্রাইভেট সেক্টরের মতো তাদের প্রতি লক্ষ রাখার জন্য বলব। মাননীয় মন্ত্রী মহাশয়কে বলব এই ব্যাপারে আজকে যে কাট মোশন এনেছি সেটাকে গ্রহণ করার জন্য আমি দাবি জানাচ্ছি।

**শ্রী নিতাইচরণ আদক ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় যে ব্যয়-বরাদ্দের দাবি এনেছেন আমি তাকে পূর্ণ সমর্থন জানাই এবং সমর্থন করে আপনাদের ক্ষুদ্র শিল্প সম্পর্কে কয়েকটি কথা বলতে চাই। ভারতবর্ষের মধ্যে ক্ষুদ্র ও কুটির শিল্প পশ্চিমবাংলায় সবচেয়ে প্রথম স্থান অধিকার করে আছে। অন্য যে সব মাঝারি ও বৃহৎ শিল্প সেগুলি কেন্দ্রের তালিকাভুক্ত। পশ্চিমবাংলায় এই সমস্ত শিল্প যদি তৈরি করতে হয় তাহলে কেন্দ্রের যে সমস্ত লাইসেন্স দেবার অধিকার আছে সেইগুলিকে নিয়ে আলোচনার দরকার হবে। ক্ষুদ্র কুটির শিল্প রাজ্যের তালিকাভুক্ত এবং ভারতবর্ষের মধ্যে ক্ষুদ্র ও কুটির শিল্পে পশ্চিমবঙ্গের স্থান। এই ব্যাপারে বিরোধী সদস্যরা অনেকেই বলেছেন। কিন্তু তাদের আমলে তাদের রাজত্বকালে এই শিল্পের কি অবস্থা ছিল এবং পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার আসার পর সেই শিল্পের কি অবস্থা হয়েছে, এটা যদি একটু তুলনা করতেন তাহলে আমার মনে হয় আপনারা যে নীতির কথা বলছেন সেটা ঠিক কথা, কিন্তু যেটা হয়েছে সেটা যদি বলতেন তাহলে ঠিক হত।

[5-00 – 5-10 P.M.]

১৯৮৫ সালে আমাদের লোকসভায় একটা প্রশ্নের উত্তরে কেন্দ্রীয় শিল্প মন্ত্রী যে তথ্য হাজির করেছিলেন সেটা আমি আপনাদের কাছে হাজির করছি। ক্ষুদ্র শিল্পের উন্নতি সম্পর্কে পশ্চিমবাংলার ক্ষেত্রে বলছেন ১৯৮০ সালে রেজিস্ট্রিভুক্ত শিল্প ছিল ১ লক্ষ ১৯ হাজার, ১৯৮১ সালে ১ লক্ষ ১৯ হাজার ৬৭২, ১৯৮২ সালে ১ লক্ষ ১০ হাজার ৫২৬, ১৯৮৩ সালে ১ লক্ষ ১৩ হাজার ৮০২, ১৯৮৪ সালে ১ লক্ষ ১৭ হাজার ১১৭ ইউনিট। এই প্রসঙ্গে তিনি উত্তরপ্রদেশে, মহারাষ্ট্র, গুজরাট, হরিয়ানা এবং অন্যান্য রাজ্যের যে তথ্য দিয়েছেন সেটাও আমি আপনাদের কাছে শোনাচ্ছি। ১৯৮০ সালে উত্তরপ্রদেশে ৩৩ হাজার ৩৬৪ ইউনিট, ১৯৮১ সালে ৩৮ হাজার ৫৫৩ ইউনিট, ১৯৮২ সালে ৪৯ হাজার ২৭৬ ইউনিট, ১৯৮৩ সালে ৫৮ হাজার ৮৭৪ ইউনিট, ১৯৮৪ সালে ১ লক্ষ ৬ হাজার ইউনিট। এই যে তথ্য তিনি দিয়েছেন তাতে দেখা যাচ্ছে পশ্চিমবাংলার স্থান সকলের উর্ধ্বে আমরা জানি এই ক্ষুদ্র শিল্প প্রসারের ক্ষেত্রে আমাদের নানা রকম সমস্যা এবং অসুবিধা রয়েছে এবং দেখা

যাচ্ছে এই বাধা এবং সমস্যাগুলি ক্রমে ক্রমে বাড়ছে। মাননীয় সদস্যগণ নিশ্চয়ই আমার সঙ্গে একমত হবেন ক্ষুদ্র শিল্পের প্রসারের ক্ষেত্রে মূল জিনিসগুলি যা প্রয়োজন তার মধ্যে একটা হচ্ছে মূলধন এবং আর একটি হচ্ছে কাঁচামাল। কাঁচামালের মধ্যে লৌহ এবং ইস্পাত হচ্ছে প্রধান জিনিস। এই কাঁচামাল নিশ্চয়ই একটা প্রদেশ থেকে সাপ্লাই করা হয় না, এটা সাপ্লাই করে কেন্দ্রীয় সরকার। এই কাঁচামালের ক্ষেত্রেও পশ্চিমবাংলার সঙ্গে কেন্দ্রীয় সরকার কিরকম বৈষম্যমূলক আচরণ করেছেন সেই তথ্যও ১৯৮৫ সালের নভেম্বর মাসের অধিবেশনে লোকসভায় শিল্প মন্ত্রী মহাশয় দিয়েছেন। পশ্চিমবাংলা কাঁচামাল কত চেয়েছিল এবং কত তিনি দিয়েছেন সে সম্বন্ধে বলেছেন — ৩০ হাজার টন ইস্পাত চেয়েছিল কিন্তু দিয়েছেন ৬ হাজার ৬৬৫ টন। পশ্চিমবাংলার ক্ষুদ্র শিল্প প্রসারের ক্ষেত্রে কেন্দ্রীয় সরকারের যদি এই ধরনের বৈমাতৃ সুলভ মনোভাব থাকে তাহলে আমরা এবং আপনারা যতই বলি না কেন পশ্চিমবাংলার ক্ষুদ্র শিল্পের প্রসার ঘটবে না। আজকে কেন্দ্র পশ্চিমবঙ্গকে কিভাবে ডিপ্রাইভ করছে সেটা আমি বলছি। পশ্চিমবাংলার ১ লক্ষ ১৭ হাজার ১১৭ ইউনিটের জন্য মাত্র ৬ হাজার ৬৬৫ টন ইস্পাত সাপ্লাই করেছে অথচ মহারাষ্ট্রে ৩৮ হাজার ৪৪৫ ইউনিটের জন্য ২৫ হাজার ২০০ টন সাপ্লাই করেছে। ইউ. পি.-তে ১ লক্ষ ৬ হাজার ইউনিটের জন্য দিয়েছে ১১ হাজার ৬৩২ টন। এই তথ্য উপস্থিত করে আমি আপনাদের কাছে শোনালাম কাঁচামাল সাপ্লাই-র ক্ষেত্রে পশ্চিমবাংলার প্রতি কিভাবে অবিচার করা হচ্ছে। একটু আগে বিরোধী পক্ষের একজন সদস্য বললেন শিল্প উদ্যোগের ব্যাপারে যাদের প্রশিক্ষণ দেওয়া হয়েছে তাদের কাজ দেওয়া হয়েছে কি? আমরা গত বছর থেকে দেখেছি গ্রামাঞ্চলে যে সমস্ত শিক্ষিত যুবক রয়েছে তারা বিভিন্ন বিষয়ে প্রশিক্ষণ নিয়েছে। কিছু কিছু শিল্প প্রসারের ক্ষেত্রে গ্রামের দিকে মোটামুটি একটা সাড়া পড়েছে যেটা এর আগে আমরা কোনওদিন দেখি নি। এই ক্ষুদ্র শিল্পের ক্ষেত্রে নূতন পরিকল্পনা নেওয়া হয়েছে এবং পশ্চিমবঙ্গ সরকারের যেটুকু ক্ষমতা রয়েছে সেই ক্ষমতার মধ্য দিয়ে সেই পরিকল্পনাগুলিকে আরও এগিয়ে নিয়ে যাবার চেষ্টা করা হচ্ছে। ক্ষুদ্র শিল্পে যে সমস্ত প্রোডাকশন হয় সেগুলি বিপণন করার জন্য বিভিন্ন অঞ্চলে বিপণন কেন্দ্র তৈরি করা হয়েছে। এক বছরে আমরা দেখেছি প্রায় ৪০ লক্ষ টাকার জিনিসপত্র সেখানে বিক্রি হয়েছে। আরও একটা গুরুত্বপূর্ণ জিনিসের দিকে বামফ্রন্ট সরকার লক্ষ্য দিয়েছেন সেটা হচ্ছে শিল্প উদ্যোগ সময় নষ্ট না করে যাতে একই জায়গা থেকে সমস্ত জিনিসপত্র করতে পারে সেই রকম একটা পরিকল্পনা গ্রহণ করেছেন। সেটাও একটা উল্লেখযোগ্য কর্মসূচি বলে আমরা মনে করি। আমি এবারে কুটির শিল্পের কথা বলছি। কুটির শিল্পের মধ্যে আমি তাঁত শিল্পের কথা যদি বলি তাহলে বলব আপনাদের আমলে তাঁত শিল্প মৃতপ্রায় অবস্থায় ছিল। তাঁতীদের মহাজনদের কাছ থেকে দাদন নিতে হত এবং তাদের কাছে তারা বাঁধা থাকত, তাদের কাছে তারা সমস্ত বিকিয়ে দিয়ে থাকত। আজকে প্রায় ৭।। লক্ষ তাঁতী এর উপর নির্ভর করে আছে। আপনাদের আমলে তাঁত বস্ত্র ২ কোটি ৪০ লক্ষ টাকা বিক্রি হত, আজকে সেই তাঁত শিল্পের যে সমস্ত দোকান হয়েছে যেমন তন্তুজ, তন্তুশ্রী ইত্যাদি সেখানে দেখা গেছে প্রায় ৩০ কোটি টাকার জিনিসপত্র বিক্রি হয়েছে। আপনাদের আমলে যা দোকান ছিল আজকে সেই দোকানের সংখ্যা আরও বেড়েছে। সেজন্য তাঁত শিল্পের ক্ষেত্রে পশ্চিমবঙ্গ আজকে সারা ভারতে শীর্ষ স্থানে। রেশম শিল্পের ক্ষেত্রে পশ্চিমবঙ্গ সারা ভারতে তৃতীয় স্থান অধিকার করে আছে। আজকে রেশম শিল্পের উন্নতির জন্য নূতন নূতন পরিকল্পনা করা হচ্ছে,

আধুনিকীকরণ করার ব্যবস্থা করা হচ্ছে। তাঁত শিল্পের ক্ষেত্রে উল্লেখযোগ্য ব্যাপার হচ্ছে সমবায় প্রথায় তাঁতীদের সংগঠিত করে তাদের উৎসাহ যোগানের ব্যাপারে বামফ্রন্ট সরকার গ্রামাঞ্চলে বিরাট সাড়া জাগিয়েছে। আপনারা এর বিরুদ্ধে বিভিন্ন সময় বিভিন্ন কথা বলে মানুষকে বিভ্রান্ত করার চেষ্টা করেন। আমরা জানি আজকে বামফ্রন্ট সরকার কুটির শিল্পের প্রসারের জন্য যে অবস্থায় নিয়ে যাচ্ছে সেটা পশ্চিমবঙ্গের জনসাধারণের পক্ষে মঙ্গলজনক, কিন্তু আপনাদের পক্ষে অমঙ্গলজনক। কাজেই পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার ক্ষুদ্র শিল্পের প্রসারের জন্য যেভাবে এগিয়ে যাচ্ছে তাকে সমর্থন করে এই ব্যয়-বরাদ্দকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[5-10 – 5-20 P.M.]

**শ্রী অম্বিকা ব্যানার্জি ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, মন্ত্রী মহাশয় যে ব্যয়-বরাদ্দ আমাদের সামনে পেশ করেছেন আমি তার বিরোধিতা করছি। আজকে যে পরিস্থিতি তাতে আমি মনে করি আমাদের পশ্চিমবাংলায় ইন্ডাস্ট্রির উপর সবচেয়ে বেশি করে জোর দেওয়া দরকার। কিন্তু বাস্তব অবস্থায় দেখা যাচ্ছে আমরা কিন্তু সেদিকে তেমন ভাবে সচেতন হতে পারি নি। ইন্ডাস্ট্রির ব্যাপারে আমাদের সবচেয়ে বড় সমস্যা হচ্ছে ক্যাপিট্যাল ইনভেস্টমেন্ট এবং আমরাও বেশি করে চিন্তা করছি কি করে বড় ইন্ডাস্ট্রি করব। স্মল স্কেল ইন্ডাস্ট্রি বা কটেজ ইন্ডাস্ট্রির উপর সবচেয়ে বেশি জোর দেবার কথা বইতে লেখা থাকলেও আমরা কিন্তু এখনও পর্যন্ত সেই স্টেজে পৌঁছাতে পারি নি। আমি জানি মন্ত্রী মহাশয়ের উদ্যমের কোনও অভাব নেই। আমি লক্ষ্য করেছি আমাদের তাঁত শিল্প অনেকটা উন্নতি করেছে। একটা জিনিস এই বইতে লেখা রয়েছে এবং আমরাও বহু জায়গায় দেখেছি হ্যান্ডলুম এবং পাওয়ারলুম ইন্ডাস্ট্রিতে বহু মানুষ এসেছে। কিন্তু দুঃখের সঙ্গে বলছি, উইভারদের ক্ষেত্রে যে উদ্যম আমাদের দেখানো উচিত ছিল সেটা কিন্তু নেই এবং তার ফলে তাদের অবস্থা আমরা যেটা আশা করেছিলাম ঠিক সেইভাবে হয় নি বা সেই স্টেজে পৌঁছায় নি। এর প্রধান কারণ হচ্ছে উন্নত ধরনের তাঁত ব্যবহৃত হচ্ছে না। ট্রাডিশনাল যেগুলি ছিল সেগুলিই তারা ব্যবহার করছে। এক্ষেত্রে রিসার্চ এবং ডেভেলপমেন্টের কোনও ব্যবস্থা হয় নি এবং নূতন নূতন ডিজাইনও আমরা ঠিক করতে পারি নি। এখনও আমরা গ্রামের মিডলম্যানদের ইনফ্লুয়েন্স থেকে বেরিয়ে আসতে পারি নি। এখনও দেখা যাচ্ছে বহু তাঁত অকেজো হয়ে রয়েছে এবং বহু মানুষ বেকার জীবন যাপন করছে। এর কারণ হচ্ছে তারা সুতো, রং ইত্যাদি জিনিস সংগ্রহ করতে পারছে না। তাছাড়া আমাদের মার্কেটিং — এর ব্যবস্থা ভাল না থাকার জন্য তাদের সেই মিডলম্যানদের মাধ্যমেই বিজনেস চালাতে হয় এবং তার ফলে তাদের লাভ হয় না, গরিবীও দূর হয় না। এই শিল্পকে উন্নত করতে হলে আমার সাজেশন হচ্ছে একটা সেল তৈরি করতে হবে এবং সেখানে শুধু এক্সপার্টরা থাকবেন যাঁরা নূতন নূতন ডিজাইন দেবেন। বর্তমানে যে ডিজাইনাররা আছে তাদের কন্ট্রোল করে যাদের ২০/২৫ খানা তাঁত আছে তারা। কাজেই যদি একটা সেল থাকে এবং সেই সেলের মাধ্যমে নূতন নূতন ডিজাইন দেওয়া হয় তাহলে সকলেই উপকৃত হবে। আজকে সারা ভারতবর্ষে তাঁতের কাপড় চালু হয়েছে কাজেই এই পরিস্থিতিতে আমরা যদি তাঁতীদের ভালভাবে সাহায্য করি তাহলে এই শিল্পের আরও উন্নতি হবে। প্যারাগ্রাফ টেন-এ কতগুলি ইন্ডাস্ট্রির কথা বলেছেন যেগুলি আপাতত নেন নি, তবে

পরিকল্পনা আছে নেবার। আমার কেন্দ্র হাওড়ায় যতগুলি স্মল স্কেল ইন্ডাস্ট্রি আছে সেটা ভারতবর্ষের আর কোথাও নেই। কিন্তু আমি দেখছি আমাদের হাওড়ায় সেই ট্রাডিশন এখনও সমানে চলেছে। আমরা ছোটবেলায় যে মেশিনে লোকদের কাজ করতে দেখেছি এখন তারা সেই মেশিনেই কাজ করছে। যেসব মেশিন আজকে মিউজিয়ামে চলে যাবার কথা কনডেমড হবার কথা সেইসব মেশিনে আজও কাজ হচ্ছে। সেইজন্য আমাদের যত স্কীলই বাড়ুক না কেন, কাজ করবে মেশিন, এবং সেই সব মেশিনগুলি পালটে আপ টু ডেট মেশিন যদি না দিতে পারি, যতই শ্রমিক স্কীল হোক না কেন সারা ভারতবর্ষে আমরা কমপিটিশনে এগিয়ে যেতে পারব না। আজকে মেশিন বিল্ডিং প্ল্যান্ট হওয়া দরকার। না হলে যে ইন্ডাস্ট্রিয়াল মার্কেট আছে সেখানে আমরা দাঁড়াতে পারব না। আজকে প্রিসিসন দরকার — এমন মেশিন দরকার যার দ্বারা আমরা প্রিসিসন করতে পারি। তারপর ডিস্ট্রিক্টে ডিস্ট্রিক্টে যেসব ডি. আই. সি. অফিস আছে এবং সেখানে যেসব অফিসার এবং ম্যানেজার আছেন, তারা কোনও দিনই কারখানায় ঘোরেন না। আমি তাদের অনেককে জিজ্ঞাসা করে ছিলাম যে আপনারা বলুন তো কোনও কারখানা বন্ধ আছে, কোনও কারখানা খারাপ অবস্থায় আছে, কোনও কারখানা খারাপ হবার উপক্রম হয়েছে। কিন্তু তারা সে পরিসংখ্যান আমাদের দিতে পারে নি। আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব, তিনি এই সমস্ত অফিসারদের বলুন কারখানায় যেতে যে তাদের কি অসুবিধা হচ্ছে জানবার জন্য। আর একটি বিশেষ অসুবিধা হচ্ছে পাওয়ার — এটা অবশ্য সারা ভারতবর্ষে আছে। আজকে পাওয়ারের অভাবে স্মল স্কেল ইন্ডস্ট্রিগুলি যেভাবে অসুবিধার মধ্যে পড়ছে সেটা নিশ্চয় সকলেরই জানা আছে। আজকে দেখা যায় সারা দিন কখন পাওয়ার আসবে তার জন্য অপেক্ষা করে বসে থাকতে হবে, তবে কাজ হবে। সেখানে কর্মচারিদের ৮ ঘন্টা কাজ করতে হবে এবং যতক্ষণ কাজ করবে ততক্ষণের পয়সা পাবে এবং এর জন্য ঐ সমস্ত কর্মচারিদের সকাল থেকে রাত্রি পর্যন্ত অপেক্ষা করে বসে থাকতে হয় ১৬ ঘন্টা ধরে অপেক্ষা করতে হয়। এটা আপনারা নিশ্চয় জানেন। এটা আমাদের মন্ত্রী মহাশয়ও জানেন — কারণ তিনি ঐ এলাকারই মানুষ। তারপর আর একটি কথা যেটা আমার পূর্ববর্তী বক্তা বলেছেন যে র' মেটিরিয়াল পাওয়া যায় না। আমি বলব র' মেটিরিয়ালের কোনও অভাব নেই। কিন্তু দুঃখের কথা এই সমস্ত র' মেটিরিয়াল ঠিক মতো দরে পাওয়া যায় না। আমাদের পশ্চিমবাংলায় এতো র' মেটিরিয়াল পড়ে আছে, অথচ সেগুলি সব রিজিনেবল প্রাইসে পাওয়া যায় না, সব ব্লাক মার্কেট হচ্ছে। প্রকাশ্যে সেইসব জিনিসপত্র বিক্রি হচ্ছে। আমি এই জায়গায় মন্ত্রী মহাশয়কে বলি এই সব ব্লাক মার্কেটিয়ারদের শাস্তি দেবার জন্য আপনি কি ব্যবস্থা করেছেন? ডি. আই. সি. অফিস এ সম্বন্ধে কিছুই করে না। রেজিস্ট্রেশনের ব্যাপারে এক ভীষণ অবস্থা, এই সমস্ত ছোট ছোট কারখানা যারা করতে চায় তারা ভাল লেখাপড়া জানে না। এই সমস্ত স্মল স্কেল ইন্ডাস্ট্রি রেজিস্ট্রেশনের ব্যাপারে বলা হয়েছে ৭ দিন থেকে ১৫ দিনের মধ্যে রেজিস্ট্রেশন না পেলে তাদের প্রভিশনাল রেজিস্ট্রেশন দেওয়া হয়। এটা আপনার বইতে লেখা আছে। কিন্তু এই সমস্ত ছোট ছোট ইন্ডাস্ট্রি যারা করতে চায় তারা অনেকে হয়ত লেখাপড়া জানে না — তারা অফিসে গিয়ে গিয়ে হয়রানি হয়। এই সমস্ত ডিস্ট্রিক্টে যে অফিসাররা রয়েছেন তাদের এই সমস্ত অভাব অভিযোগগুলি দেখা উচিত। এই সমস্ত ছোট ছোট এমপ্লয়াররা কি অসুবিধার মধ্যে পড়ছে সেগুলি খুঁটিয়ে দেখা উচিত। আপনারা সকলেই জানেন যে ইঞ্জিনিয়ারিং ইন্ডাস্ট্রিগুলি পশ্চিমবাংলায়

মার খাচ্ছে। ফ্রেট ইকুইলাইজেশনের কথা বলেছেন। আমি এখানে একটা সাজেস্ট করতে পারি যে কোনও সর্ব দলীয় কমিটি করবার দরকার নেই। দিল্লিতে আপনাদের এম. পি. আছে এবং আমাদেরও এম. পি. আছে। একটা অল পার্টি ডেলিগেশন করে এই কটেজ ইন্ডাস্ট্রির ব্যাপারে আমাদের সকল এম. পি.-রা রাজীবজীর সঙ্গে দেখা করুন। রেলওয়ের অসুবিধা আছে সে সম্বন্ধে কথাবার্তা বলা দরকার। আমাদের আজকে তুলা বেশি দামে কিনতে হচ্ছে — এ সম্বন্ধেও আলোচনা করার দরকার আছে। আমরা অন্যান্য জায়গায় স্টিল প্ল্যান্ট যেখানে আছে যেমন বিহারে ভিলাই ইত্যাদি জায়গায় আমরা গিয়ে দেখেছি — আজকে সেখানে গিয়ে দাবি করতে হবে স্টেটের স্মল স্কেল ইন্ডাস্ট্রিগুলি আগে প্রোভাইড করতে হবে তার পর অন্য জায়গায়।

[5-20 – 5-30 P.M.]

তারপর অন্যের স্বার্থ। কিন্তু দুঃখের কথা আমাদের এখানে যে সমস্ত ইন্ডাস্ট্রিজ আছে তারা সেই কথা মানে না। আমাদের অল ইন্ডিয়া কমপিটিশনে যেতে হয় অনেক বেশি। আমাদের এখানকার ছোটখাট ইঞ্জিনিয়ারিং ইন্ডাস্ট্রিজগুলি যেতে পারে না। সেই জন্য ডি. জি. এস. এম. ডি. রেলওয়ে অর্ডার পেয়ে যায়। বড় বড় স্টিল প্ল্যান্ট, কলকারখানা যেসব আছে তাদের সঙ্গে যোগাযোগ করে এমন একটা ব্যবস্থা করতে হবে যাতে করে এখানকার স্থানীয় ইন্ডাস্ট্রিজগুলি আগে সেই সুযোগ পাবার পর উদ্বৃত্ত অর্ডার থাকলে তবেই তা যেন পশ্চিমবঙ্গের বাইরে যায়। এইটুকু বলে আপনি যে ব্যয় বরাদ্দ করেছেন সেটা যেহেতু যথেষ্ট নয়, সেই জন্য আমি এর বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী মতীশ রায় ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আজকে মাননীয় মন্ত্রী ক্ষুদ্র এবং হস্ত শিল্প বিভাগের জন্য যে ব্যয় বরাদ্দের দাবি পেশ করেছেন আমি তাকে সমর্থন করছি। ক্ষুদ্র শিল্পের গুরুত্ব শুধু আমাদের দেশেই নয়, সারা পৃথিবীতেই এর গুরুত্ব আছে। আমার কাছে যে তথ্য আছে তাতে দেখছি পৃথিবীর মধ্যে সব চেয়ে বেশি উন্নতিশীল দেশ হচ্ছে জাপান এবং আমেরিকা। আমেরিকাতে এই শিল্পজাত দ্রব্যের যতটা উৎপাদন হয় তার শতকরা ৩৫ ভাগ ক্ষুদ্র এবং মাঝারি শিল্প থেকে হয়ে থাকে, জাপানে আরও অনেক বেশি হয়ে থাকে। আমাদের কেন্দ্রীয় সরকার একটি কথা বারে বারে বলছেন যে, আমরা দেশের সামগ্রিক উন্নতি চাই। গ্রামবাংলার মানুষের কর্ম সংস্থানের উন্নতি করতে গেলে গ্রামীণ শিল্প, ক্ষুদ্র শিল্পের উন্নতি ঘটাতে হবে। সেদিক থেকে কেন্দ্রীয় সরকারের কোনও দৃষ্টিভঙ্গিই নেই, যার ফলে রাজ্য সরকারের ইচ্ছা থাকলেও সেই কাজ বাস্তবে রূপায়িত করা যাচ্ছে না। কংগ্রেস রাজত্বে পশ্চিমবাংলার ক্ষুদ্র শিল্পের যে অবস্থা ছিল আমাদের মাননীয় মন্ত্রী সেই অবস্থার যে খানিকটা উন্নতি ঘটিয়েছেন সে বিষয়ে কোনও সন্দেহ নেই। কিন্তু আমি একটি কথা আপনাদের কাছে তুলে ধরতে চাই। পশ্চিমবাংলায় যেটা আমরা বারে বারে বলছি যে, প্রশাসনিক স্তরে যদি আমলাদের সততা না থাকে, দক্ষ অফিসার যদি না থাকে তাহলে মন্ত্রীর সদিচ্ছা থাকলেও সেই কাজ সুষ্ঠুভাবে পরিচালিত করা যায় না। ক্ষুদ্র শিল্পের ক্ষেত্রে এই কথা অনেক বেশি প্রযোজ্য। বিধায়ক হিসাবে আমাদের অভিজ্ঞতা হয়েছে যে, ক্ষুদ্র শিল্পের বিভিন্ন অফিসগুলিতে দায়িত্বশীল অফিসার হিসাবে যারা কাজে নিয়োজিত আছেন, তারা তাদের

দায়িত্ব সঠিক ভাবে পালন করেন না। এমন কি অনেক অফিসার আছেন তারা বিভিন্ন ধরনের দুর্নীতির সাথে যুক্ত। যার ফলে বামফ্রন্টের যে ঘোষিত কর্মসূচি সেই কর্মসূচি অনেকাংশে ব্যাহত হচ্ছে। আমাদের নামে কলঙ্ক রচিত হচ্ছে। সেই জন্য আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে বলব যে, আপনি আপনার দপ্তর সম্পর্কে সজাগ হোন। আমি একটি উদাহরণ দিচ্ছি। পশ্চিমবঙ্গের ক্ষুদ্র শিল্পের মালিকদের যদি টেলিফোন নিতে হয় তাহলে টেলিফোন দপ্তরে দরখাস্ত করলে তারা সেটা পাঠিয়ে দেন ডাইরেক্টর অব ইন্ডাস্ট্রিজ (স্মল স্কেল)-এর কাছে এবং ডাইরেক্টর অব ইন্ডাস্ট্রিজ সেগুলি স্ক্রিনিং করে অনেক নাম সুপারিশ করেন। আমি জানি আমার কাছে এই রকম বহু চিঠি এসেছে। কারণ, আমি টেলিফোন অ্যাডভাইসারি বোর্ডের সদস্য আছি। আমি জানি এই রকম ৫০টি চিঠি এসেছে, মালিকরা চিঠি দিয়েছে। ৬ মাস, ১ বছর হয়ে গেল তাদের সেই আবেদনের কোনও সুরাহা করেন নি।

দপ্তরের অফিসাররা বলছেন, 'আমরা যখন সুযোগ পাব তখন এ নিয়ে চিন্তা করা যাবে'। তারা আরও বলছেন, 'আমাদের অফিসাররা আপনার এলাকায় যাবেন, আপনার ফ্যাক্টরিতে যাবেন, গিয়ে টেলিফোনের কতখানি কার্যকারিতা বা প্রয়োজনীয়তা আছে সেটা বিচার করে দেখবেন'। স্যার, আপনি জানেন, আজকের দিনে সুষ্ঠু ভাবে একটা ব্যবসা চালাতে গেলে টেলিফোন অত্যন্ত অপরিহার্য অথচ এই সাধারণ কাজটুকু তারা করতে পারছেন না। এর পর স্যার, আমি আমলাদের বিরুদ্ধে একটি গুরুতর অভিযোগ আনছি। মালদহের মধুঘাট স্টেট ফিলেচার ফ্যাক্টরিটি গত বছর ৮ মাস এই আমলারা বন্ধ করে রেখেছিল। এই কারখানাটি বন্ধ করে রাখার পেছনে কোনও কারণ ছিল না বা যে কারণে বন্ধ করে রাখা হয়েছিল সেটি অত্যন্ত একটি বাজে কারণ। শুধু তাই নয়, এই কারখানাটির কয়েকজন আমলা বিরাট একটি দুর্নীতির সঙ্গে যুক্ত। সেখানে লক-আউট থাকাকালীন অবস্থায় সেই কারখানা থেকে ৫ লক্ষ টাকার মাল চুরি হয়েছে অথচ সে সম্পর্কে আজ পর্যন্ত কোনও ব্যবস্থা হয় নি। আমি সেইজন্য বলছি, এই সমস্ত দুর্নীতি পরায়ণ আমলা যারা বামফ্রন্টের নীতিকে লঙ্ঘন করছে, যারা বামফ্রন্টের কর্মসূচিকে অবজ্ঞা করছে তাদের বিরুদ্ধে মন্ত্রী যেন সজাগ হ'ন। শুধু তাই নয়, ঐ কারখানার ৯ জন মহিলা শ্রমিক এবং একজন পুরুষ শ্রমিককে কোনও কারণ না দেখিয়ে বা আত্মপক্ষ সমর্থনের সুযোগ না দিয়ে তাদের বরখাস্ত করে দেওয়া হয়েছে। স্যার, এই সমস্ত অপকর্মের জন্য সেখানকার গুটিকয়েক আমলা এবং ঐ কারখানার যিনি ম্যানেজার তিনি সম্পূর্ণ দায়ী। আমি চেষ্টা করেছিলাম একটা মীমাংসা করার জন্য কিন্তু দেখলাম এর সঙ্গে যুক্ত যে সমস্ত আমলারা আছেন তারা এই কারচুপিকে চাপা চাপা দেবার চেষ্টা করছেন। আমি স্যার, হাউসে দাবি করছি, এই সমস্ত আমলা যারা এই কুচক্রের সঙ্গে জড়িত রয়েছে তাদের বিরুদ্ধে প্রয়োজনীয় ব্যবস্থা নেওয়া হোক। স্যার, আমরা যেখানে চাইছি আমাদের পশ্চিমবাংলায় ক্ষুদ্র শিল্পে উৎপাদন বাড়ুক সেখানে আমরা দেখলাম মালদহের এইরকম একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ শিল্প ৯ মাস বন্ধ করে রেখে দেওয়া হ'ল ফলে উৎপাদন ব্যাহত হ'ল। কোনও কারণ ছিল না এটা বন্ধ করে দেওয়ার অথচ তা করা হ'ল এবং সেখানকার শ্রমিকরা অনাহারে দিন কাটালেন। আজকে সেই কারখানা চলছে এবং ঐ সমস্ত আমলা যাদের কথা আমি বললাম তারা সেখানে একটা মধ্যযুগীয় মনোভাব নিয়ে সরকারের ঘোষিত নীতিকে লঙ্ঘন করে কাজ করে চলেছে। আমি স্যার, এর প্রতিবাদ

করছি। আমি দাবি করছি, বামফ্রন্টের বিরুদ্ধে যারা ষড়যন্ত্র করছে, যারা কালিমা লিপ্ত করছে তাদের বিরুদ্ধে ব্যবস্থা নিতে হবে। এই প্রসঙ্গে মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার অনুরোধ, তিনি তাঁর  দপ্তর সম্পর্কে সজাগ হোন। তারপর পুরুলিয়া এবং বাঁকুড়া জেলাতে রেশম শিল্প সম্প্রসারণের জন্য আমি জানি কেন্দ্রীয় সরকারের সঙ্গে আলোচনা করে একটা কর্মসূচি নেওয়া হয়েছিল অথচ এই আমলাদের অপদার্থতার জন্য ঐ দুটি জায়গায় গত ১।। বছরে রেশম শিল্প সম্প্রসারণ হয় নি। একথাগুলি বলছি এই কারণের জন্য যে মাননীয় মন্ত্রী মহাশয় সততা এবং যোগ্যতা নিয়ে কাজ করার চেষ্টা করছেন অথচ তাঁর দপ্তরে বিভিন্ন স্তরে যে সমস্ত আমলারা বসে আছেন তারা বামফ্রন্ট সরকারের যে ৩৪ দফা কর্মসূচি যার মধ্যে কুটির শিল্প একটি অন্যতম এবং যার মধ্যে দিয়ে বিরাট একটি কর্মসংস্থানের সুযোগ সৃষ্টি হতে পারে এই দপ্তরের কাজকর্মের প্রতিফলনের মধ্যে দিয়ে সেই কাজ তারা ব্যাহত করছে। তবে আমাদের যে ঘাটতি আছে, যে গাফিলতি আছে তারজন্য আমাদের বিরোধী দলের বন্ধুদের উল্লাসের কোনও কারণ নেই। জয়নাল আবেদিন সাহেব বলছিলেন কিন্তু আমি তাঁকে বলব তাঁদের সময় তো দুর্নীতির পাহাড় তৈরি হয়েছিল পশ্চিমবঙ্গের ক্ষুদ্র এবং কুটির শিল্প দপ্তরে এবং তার মধ্যে বহু ঘটনার প্রমাণ আমরা পরবর্তীকালে পেয়েছি। কাজেই আমি বলব, জয়নাল সাহেবদের মুখে এই ধরনের কথা প্রকাশ পাওয়া উচিত নয়। স্যার, একটা কথা আছে যেটা আমি সভায় ঠিক বলতে চাই না যে একজনের মায়ের বড় গলা। যিনি কুকাজ করেন তিনি সেই কুকাজ ধামা চাপা দেবার জন্য বড় বড় কথা বলেন। জয়নাল সাহেব এবং তাঁর দলের লোকেরা যখন পশ্চিমবাংলায় ক্ষমতায় ছিলেন সেই সময় সুতা বন্টন থেকে শুরু করে কাপড় তৈরি করে দোকানের মাধ্যমে বিক্রি করা পর্যন্ত যে কারচুপি এবং দুর্নীতির পাহাড় তৈরি করেছিলেন তাতে পশ্চিমবঙ্গবাসী হিসাবে আমাদের লজ্জা পেতে হয়। কাঁচা মাল সরবরাহের ক্ষেত্রে আমরা তখন দেখেছি আমাদের পারমিটের মাল উড়িষ্যাতে চলে যেত ওঁদের দৌলতে এবং উড়িষ্যা থেকে সেই মাল আবার এখানে আসত এবং আমাদের এখানকার গরিব মানুষদের তা বেশি দাম দিয়ে কিনতে হ'ত। এই রকম একটা অবস্থার ওঁরা সৃষ্টি করেছিলেন। আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে কয়েকটি সমস্যার কথা বলব।

[5-30 – 5-40 P.M.]

যে দুটো সমস্যা আছে সেটা হচ্ছে, উৎপাদনের ক্ষেত্রে কাঁচা মাল সময় মতো পাওয়া, আর বাজার সৃষ্টি করা। কাজেই যাতে উপযুক্ত পরিবেশ সৃষ্টি করা যায়, যারা ক্ষুদ্র পুঁজি নিয়ে ব্যবসায় নামছে তাদের মনে প্রতি নিয়ত উৎসাহের সঞ্চার যাতে করা যায় সেদিকে লক্ষ্য রাখতে হবে। মাননীয় মন্ত্রী মহাশয় পরিকল্পনার ক্ষেত্রে যে অসুবিধার কথা বলেছেন, সেগুলি সামনে রেখে এবং তার সীমাবদ্ধ ক্ষমতার যে কথা বলেছেন, সেটা হচ্ছে বাস্তব কথা। সেই বাস্তব অবস্থা দূর করার চেষ্টা করবেন। আর জয়নাল সাহেবকে বলব, কেন্দ্রে আপনাদের যারা বসে আছেন পশ্চিমবাংলার প্রতি বিমাতৃ সুলভ মনোভাব নিয়ে, তারা যেন সেই মনোভাবের পরিবর্তন করেন। আর পশ্চিমবঙ্গে আমাদের মধ্যে কাজের ক্ষেত্রে যে ঘাটতি আছে, যে ঢিলেমি আছে, মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব যে তার কর্মদক্ষতার মধ্যে দিয়ে সেটা যাতে পূরণ করা যায় তার জন্য তিনি সচেষ্ট হবেন। এই কথা বলে তার বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**Dr. Zainal Abedin :** Sir, I rise on a point of personal explanation under rule 332. Just now the honourable member Shri Motish Roy has referred my name several times. Sir, this Government headed by Shri Jyoti Basu, is a Government of adhocism and commissions. They have appointed as many as 13 commissions but they have not been able to proved a single case. If they can prove we will bow down to the Chair for the punishment given, otherwise they should resign.

**(Noise and interruption)**

**শ্রী পতিতপাবন পাঠক ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি এই কথা বলতে চাই যে আমরা যাই করি এই হাউসের অন্যান্য মাননীয় সদস্য যারা আছেন, তাদের মূল্যবান সময় নষ্ট করার অধিকার আমাদের কারও নেই এবং যেটা উনি পারসোনাল এক্সপ্লানেশনে বললেন, এটা নাইদার পার্সোনাল নর এক্সপ্লানেশন। এটা উনি কায়দা করে বলেছেন। এই ধরনের সময় নষ্ট না করার জন্য ডাঃ জয়নাল আবেদিনের মতো একজন সিনিয়র মেম্বারকে আমি অনুরোধ করছি।

**শ্রী নির্মলকুমার বোস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। প্রবীণ সদস্য, ডাঃ জয়নাল আবেদিন রুল ৩৩২ এখানে কোট করেছেন। সেখানে কি বলছে? সেখানে বলছে যদি কোনও সদস্য তার বক্তৃতা প্রসঙ্গে কারও সম্পর্কে নির্দিষ্ট কোনও কথা বলেন তাহলে কেবলমাত্র সেই ক্ষেত্রে পার্সোনাল এক্সপ্লানেশন হয়। মাননীয় সদস্য মতীশ রায়ের বক্তৃতা আমি শুনেছি, তিনি নির্দিষ্ট ভাবে কোনও কথা বলেন নি। কাজেই এই ভাবে যদি পার্সোনাল এক্সপ্লানেশন করে তাহলে সেটা সম্পূর্ণ অন্যায়।

**শ্রী অনিল মুখার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, অন এ পয়েন্ট অব ইনফরমেশন। স্যার, মাননীয় সদস্য জয়নাল সাহেব যখন মন্ত্রী ছিলেন তখন উনি নাকি ২ জন হাত কাটা লোককে টাইপিস্ট হিসাবে অ্যাপয়েন্ট করেছিলেন।

**ডাঃ সুশোভন ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এই বাজেট বক্তৃতায় আমাকে অংশ গ্রহণ করার জন্য সময় দেওয়াতে আপনাকে ধন্যবাদ জানাচ্ছি। পশ্চিমবাংলার এই জনবহুল জায়গায় তিনটে প্রধান সমস্যা রয়েছে। একটা হচ্ছে বন্যা, আর একটা খরা এবং আর একটা হচ্ছে কর্মহীনতা। এই কর্মহীনতার সমস্যার একমাত্র সমাধান করা যেতে পারে এই বিভাগটিকে কুটির ও ক্ষুদ্র শিল্প বিভাগের সঙ্গে সম্প্রসারণ করে। সুতরাং এই বিভাগের গুরুত্ব অনেক মন্ত্রী মহাশয়, যিনি এই বিভাগের দায়িত্বে আছেন, তাঁরও অনেক দায়িত্ব। আমি শুধু একটি কথা বলতে পারি যে মাননীয় মন্ত্রী মহাশয় অন্তত — আমার ফিলিংস হচ্ছে যে আমাদের মধ্যে একটা জিনিসের সঞ্চার করেছেন যে উনি সি. পি. এম. এর মন্ত্রী বা বামফ্রন্ট সরকারের মন্ত্রী নন, উনি আমাদেরও মন্ত্রী, অন্য সব দলের মন্ত্রী। স্যার এই একটা বিভাগ, যে বিভাগে আজকে পশ্চিমবাংলার এত বড় একটা সমস্যা যা রয়েছে, তার সমাধান করতে পারে। সেই বিভাগকে আমরা দেখেছি খুব অবহেলিত অবস্থায় রয়েছে। আমি শুধু তাঁর বাজেটের দাবির সমর্থন করছি তাই নয়, আমি তাঁর দৃষ্টি আকর্ষণ করছি,

মন্ত্রী মহাশয় দেখুন টোটাল ওয়েস্ট বেঙ্গলের বাজেটের ৭৭৬ কোটি টাকা বরাদ্দ হয়েছে, কিন্তু এই বিভাগ পেয়েছেন শুধু মাত্র ১৬ কোটি টাকা। টোটাল বাজেটের যা অঙ্ক তার তুলনায় নগণ্য। এই রকম একটা গুরুত্বপূর্ণ বিভাগকে এত কম টাকা দেওয়া হয়েছে। আমার দাবি হচ্ছে অন্তত পক্ষে টোটাল বাজেটের ৫ পারসেন্ট দেওয়া উচিত ছিল। মাননীয় মন্ত্রী মহাশয়, আমি এই বিষয়ে পরিসংখ্যানের কচকচির মধ্যে যেতে চাই না। আমি এই বিভাগের দু একটি মৌলিক সমস্যার কথা বলছি। এই দুটি মৌলিক সমস্যার সমাধান করতে পারলে আপনার বিভাগের কিছু উন্নতি হবে, তা না হলে কিছু হবে না। একটা সমস্যা হচ্ছে পশ্চিমবঙ্গের বেকারদের যে মানসিকতা, সেই মানসিকতার পরিবর্তন আপনাকে আপনার বিভাগের কর্মকান্ডের মধ্যে দিয়ে করতে হবে। আজকে পশ্চিমবাংলার বেকার যুবকদের অধিকাংশ আজকাল চান যেন একটা স্থিতিশীল সরকারি চাকরি, তারা অনিশ্চয়তার মধ্যে যেতে চায় না, তারা চায় যেখানে কাজ কর্ম করে প্রতি মাসে নিয়মিত মাইনেটা পাবে। কিন্তু তারা কেউ রিস্ক নিতে চায় না। তারা যে নূতন ভাবে আপনার বিভাগের প্যাকেজ অব ইনসেন্টিভস নিয়ে নূতন ক্ষুদ্র শিল্প করে আর পাঁচ জনকে চাকরি দেওয়ার ব্যবস্থা করা, এই রকম রিস্ক তারা নিতে চান না। এই মানসিকতার পরিবর্তন না করতে পারলে পশ্চিমবাংলার বেকার সমস্যার কোনও রকম সমাধান হবে না। দ্বিতীয়ত মৌলিকতার পরিবর্তন আনতে হবে। সেটা হচ্ছে আমাদের যে সমস্ত পরিকল্পনা, এই পরিকল্পনার কিছুটা থেকে যাচ্ছে কাগুজে পরিকল্পনায়। এর কোনও প্রাণ নেই, কোনও মমত্ব নেই, না আছে সরকারি কর্মচারিদের একাগ্রতা, না আছে ব্যাঙ্ক কর্মচারিদের একাগ্রতা। রিসার্চ সেলের মধ্যে এই দুটি জিনিসের মৌলিক পরিবর্তন যদি না আনতে পারেন তাহলে পশ্চিমবাংলার এত বড় যে সমস্যা, সেই সমস্যার সমাধান করতে পারবেন না। আমি দেখেছি সমস্ত মেম্বাররা নানা সমস্যার কথা বলেছেন, কাঁচামানের কথা বলেছেন, আরও অনেক কথা বলেছেন, কিন্তু সব থেকে যেটা বড় জিনিস সেটা হচ্ছে মানুষের যে রুচির পরিবর্তন হয়েছে, সেই রুচির পরিবর্তনের সঙ্গে সঙ্গে কি ভাবে কুটির শিল্পকে সেই রুচি সম্মতভাবে এগিয়ে নিয়ে যাওয়া যায় সেটা চিন্তা করেন নি। যেমন বাটিক শাড়ি, এর চাহিদা আজকাল নেই। এর বদলে অন্য জিনিস পছন্দ করছে, সুতরাং সেই ভাবে সময়োপোযোগী উৎপাদন করা দরকার।

[5-40 – 5-50 P.M.]

সারা ভারতবর্ষব্যাপী মানুষের মধ্যে রুচির পরিবর্তন ঘটেছে কিনা তা মাননীয় মন্ত্রী মহাশয়, আপনিই ভাল বলতে পারবেন। যে সমস্ত শিল্পীরা বাটিকের কাজ করতেন তাঁরা আজকে ঘরে ঘরে বসে আছেন, তাঁরা তাঁদের কাজের দাম পাচ্ছেন না। এ রকম অনেক জিনিস আছে, এগুলির সম্বন্ধে আপনাকে একটু চিন্তা ভাবনা করতে হবে, বিকল্প পথে যাতে এদের নিয়ে যাওয়া যায় তার ব্যবস্থা করতে হবে। এই প্রসঙ্গে আমি আপনাকে একটা ছোট ঘটনার কথা বলি। ১৯৭৮ সালে আমি যখন পড়াশুনা করার জন্য বিদেশে ছিলাম তখন আমি দেখেছি সারা ইউরোপে ছেলে-মেয়েরা টেরিলিন, টেরিকটন আর পছন্দ করছে না, চিস কটন পছন্দ করছে এবং পরছে। চিস কটন সম্বন্ধে আমি খোঁজ নিয়ে দেখেছিলাম সারা ইউরোপে সমস্ত চিস কটন মাদ্রাজ থেকে সাপ্লাই করা হচ্ছে। অথচ আমরা পশ্চিমবঙ্গে এই সমস্ত জিনিসগুলি মোটেই অনুধাবন করতে পারছি না। আমরা অবশ্যই পশ্চিমবঙ্গে চিস কটন

প্রস্তুত করে বিদেশে রপ্তানি করতে পারি। কিন্তু এ বিষয়ে আমাদের এখানে কোনও রিসার্চ নেই, অনুধাবন নেই, গরিব কুটির শিল্পীদের জন্য কোনও মমত্ব বোধ নেই। কুটির শিল্পকে বাঁচাতে হলে আমাদের প্রথমেই মার্কেট সার্ভে করতে হবে। মাননীয় মন্ত্রী মহাশয় আপনি নিশ্চয়ই জানেন বৃহৎ শিল্প প্রতিষ্ঠার সঙ্গে সঙ্গে আমাদের দুর্গাপুর আসানসোল বেল্টে 'ওয়েবকন' নামক একটি সংস্থা সমস্ত কিছু ঘেঁটে একটা বড় পুস্তক প্রকাশ করেছিল। তাতে তারা বলেছিল কোনও জায়গায় কোনও শিল্প গড়ে ওঠার সম্ভাবনা আছে। দুঃখের বিষয় আমরা তাদের সেই পরামর্শ গ্রহণ করতে পারি নি। পলিটিক্যাল চাপে পড়ে, রাজনৈতিক নেতাদের চাপে পড়ে অনুপযুক্ত স্থানে বিক্ষিপ্ত ভাবে কুটির শিল্প স্থাপন করেছি। আমরা লক্ষ্য করি নি যে, সেখানে শেড পাওয়া যাবে কিনা, ইলেকট্রিসিটি পাওয়া যাবে কিনা, ফ্রেট নিয়ে যাওয়া যাবে কিনা, রাস্তা আছে কিনা। এ বিষয়ে আমি শুধু বামফ্রন্ট সরকারকেই দায়ী করছি না বা এই সময়ের কথা বলছি না। এটা আমাদের সকলের ক্ষেত্রেই প্রযোজ্য। প্রতিটি রাজনৈতিক দলই এই দোষে দুষ্ট। ঐ সমস্ত প্রয়োজনীয় দিকগুলির দিকে না তাকিয়েই স্থানীয় রাজনৈতিক ক্যাডারদের চাপে বিভিন্ন জায়গায় কুটির শিল্প স্থাপন করা হয়েছে। সে সমস্ত জায়গায় কাঁচামাল পাওয়া যায় কিনা বা অন্যান্য প্রয়োজনীয় জিনিসগুলির সুবিধা আছে কিনা তা তাকিয়ে দেখা হয় নি। ফলে সেগুলি সুষ্ঠুভাবে গড়ে উঠতে পারে নি এবং সেগুলির দ্বারা সমস্যার কোনও সমাধানই হয় নি। মাননীয় মন্ত্রী মহাশয়, আপনার ডিপার্টমেন্টের অফিসারদের সম্বন্ধে মতীশ'দার বক্তব্যের সঙ্গে সম্পূর্ণ এক মত হতে পারলাম না। আমি জানি আপনার বিভাগে অনেক দক্ষ সৎ অফিসার আছেন, তা না হলে আপনি একা এ রাজ্যে ক্ষুদ্র শিল্পের এতখানি প্রসার ঘটাতে পারতেন না। প্রসার ঘটান নি, এ কথা আমি বলছি না, নিশ্চয়ই ক্ষুদ্র ও কুটির শিল্পের প্রসার ঘটিয়েছেন। এ বিষয়ে আপনার সঙ্গে সঙ্গে আপনার অফিসাররা যথেষ্ট চেষ্টা করেছেন, তাঁদের সহযোগিতা নিয়েই আপনি এত কাজ করতে পেরেছেন, এতখানি এগিয়ে গিয়েছেন। কিন্তু এ ক্ষেত্রে এখনও যে বাধাগুলি আছে সেগুলি আমি আপনার কাছে এক এক করে তুলে ধরছি। আমি আগেই বলেছি, মানুষের রুচির পরিবর্তন ঘটেছে, কিন্তু আপনারা সেটা পুরোপুরি অনুধাবন করতে পারেন নি। এটা নিশ্চয়ই আপনি একটু চিন্তা করে দেখবেন। নিশ্চয়ই প্যাকেজ অফ ইনসেনটিভ দিতে হবে। তা দেওয়ার সাথে সাথে গভর্নমেন্টকে আরও কয়েকটি কাজ করতে হবে। এ বিষয়ে আপনাকে সেন্ট্রাল গভর্নমেন্টের সঙ্গে কথা বলতে হবে। কারণ আমরা দেখছি ব্যাঙ্ক অফিসাররা ঠিক মতো তাদের দায়িত্ব পালন করছে না। ডি. আই. সি. থেকে যে লোন দেওয়া হয় সে ব্যাপারে ঐ সমস্ত অফিসাররা যে ভাবে বেকার যুবকদের গাইড করবে, সে ভাবে করছে না, এমন কি গাইড করা তো দূরের কথা তারা বেকার যুবকদের নিরুৎসাহ করে ফিরিয়ে দেয়। আমি জানি ঐ সমস্ত অপদার্থ অফিসারদের মাথায় কিছু নেই, মাথায় কোনও পরিকল্পনা নেই, গ্রামে যায় না, অফিসে বসে বসে শুধু মাত্র ক্লার্ক-এর কাজ করে। মাননীয় মন্ত্রী মহাশয়, আপনার ওদের বিষয়ে কেন্দ্রীয় মন্ত্রীর সঙ্গে কথা বলা প্রয়োজন। ব্যাঙ্ক যে সমস্ত অফিসার পাঠায়, তারা দক্ষতার সঙ্গে যদি গাইড করতে পারত, তাহলে নিশ্চয়ই কিছু সুফল পাওয়া যেত। কিন্তু তারা তা করছে না। আমরা দেখছি ওয়েস্ট বেঙ্গল স্মল স্কেল ইন্ডাস্ট্রিস কর্পোরেশন এবং ওয়েস্ট বেঙ্গল ফিনান্স কর্পোরেশনের মধ্যে কোনও যোগাযোগ নেই, লিয়েজঁ নেই। মাননীয় মন্ত্রী মহাশয়, আপনার বিভাগের অধীন কর্পোরেশনের সঙ্গে ব্যাঙ্কগুলির কোনও যোগাযোগ

নেই। এই যোগাযোগের অভাবে বহু বেকার যুবক বিফল হয়ে ফিরে যাচ্ছে। তারা ফ্রাস্টেটেড হয়ে পড়ছে। অসাধু অফিসারদের কার্যকলাপ সম্বন্ধে আপনি প্রতিটি জেলায় খোঁজ নিন। আমি সমস্ত অফিসারদের কথা বলছি না। কিন্তু বহু অফিসার আছে ডি. আই. সি.-তে যারা বেকার ছেলেদের কাছ থেকে একটা পারসেন্টেজ ঘুস নিয়ে তবে প্ল্যান করে দেয়। ক্ষুদ্র শিল্প স্থাপনের ক্ষেত্রে আপনার দরজা পর্যন্ত বেকার যুবকদের পৌঁছে দেবার জন্য তারা ঘুস নিচ্ছে। মাননীয় মন্ত্রী মহাশয়, এ বিষয়ে আপনাকে নজর দিতে হবে। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে আরও দুটি কথা বলতে চাই। আজকে আমাদের ক্ষুদ্র শিল্প কোথায় মার খাচ্ছে সেটা দেখতে হবে। তারা জিনিস তৈরি করছে, মার্কেটে দিচ্ছে কিন্তু পেমেন্ট পেতে দেরি হওয়ার জন্য তাদের স্বল্প সঞ্চয় পুঁজি ফুরিয়ে যাচ্ছে, ফলে তারা তাদের ব্যবসা টিকিয়ে রাখতে পারছে না। এই ব্যাপারটি আপনি দয়া করে দেখবেন। আর একটি জিনিস আপনার দৃষ্টিতে আনছি। আপনার ডিপার্টমেন্ট কাজ করছে, অফিসাররাও কাজ করছেন এবং আপনিও আপ্রাণ চেষ্টা করছেন কিন্তু একটা জায়গায় ফাঁক থেকে যাচ্ছে। সেই ফাঁকটা হচ্ছে আমরা গ্রামে-গ্রামে, শহরে-শহরে, বিভিন্ন প্রদর্শনীতে গিয়ে ক্ষুদ্র শিল্পকে প্রসারিত করতে চেষ্টা করি না। ইন্টার-স্টেট অর্থাৎ একটি স্টেট থেকে আর একটি স্টেটে জিনিসগুলি নিয়ে গিয়ে যদি দেখতে পারেন, যদি এর মার্কেটকে এসট্যাবলিশ করতে পারেন তাহলে আমার মনে হয় এর ফল আরও ভাল হবে। এই ব্যাপারে সচেতন হওয়ার জন্য অনুরোধ রেখে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী ভূপালচন্দ্র পান্ডা ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, ক্ষুদ্র ও কুটির শিল্প দপ্তরের মন্ত্রী মহাশয় যে ব্যয়-বরাদ্দের দাবি এখানে উপস্থিত করেছেন তাকে পরিপূর্ণ সমর্থন জানিয়ে দু-একটি কথা বলতে চাই। ইতিপূর্বে আমাদের বিরোধী পক্ষে মাননীয় সদস্যবৃন্দরা বললেন, আমাদের এই দপ্তর ক্ষয়রোগ গ্রস্থ এবং বেকার সমস্যার সমাধান করতে পারে নি। কাশী বাবু বললেন পশ্চিমবাংলা এক সময়ে পাইওনিয়ার ছিল কিন্তু এখন নিম্নমুখী। আমার কথা হচ্ছে বাস্তব অবস্থার বিপরীত দিকটা ওনারা বললেন। এটা ঠিকই এক সময়ে মাদ্রাজের হস্ত শিল্প খাদি সেটা আমাদের পশ্চিমবাংলার বাজার দখল করে বসেছিল এবং সেটা ছিল ওনাদের আমলে। কিন্তু বামফ্রন্ট সরকার আসার পর পশ্চিমবাংলার হস্ত শিল্পের বাজার এখানে প্রসার লাভ তো করেছেই অধিকন্তু তন্তুজ এবং তন্তুশ্রীর উৎপাদন বর্তমান কেবল পশ্চিমবাংলায় নয় কিম্বা ভারতবর্ষে নয়, ভারতবর্ষের বাইরে পৃথিবীর বাজারে খ্যাতি লাভ করেছে। সুতরাং বিরোধী পক্ষের বক্তব্যের বিপরীতই হচ্ছে বাস্তব অবস্থা। আমাদের ক্ষুদ্র শিল্পের প্রসারের সবচেয়ে বড় সমস্যা যেটা সেটা হচ্ছে কেন্দ্রীয় সরকারের বিমাতৃ সুলভ আচরণ অর্থাৎ আমাদের পুঁজির অভাব, অর্থের অভাব। ব্যাঙ্কের মধ্যে শিডিউল ব্যাঙ্কগুলি আজ এই পশ্চিমবঙ্গে তারা যে পরিমাণ আমানত জমা পায় তার অতি সামান্য পরিমাণ লগ্নি করে, এমন কি এল. আই. সি. সারা ভারতবর্ষে যে পুঁজি খাটায় সেই তুলনায় দেখলে দেখা যাবে পশ্চিমবাংলায় পুঁজির পরিমাণ অতি অল্প। ফলে আমাদের সামান্য আর্থিক সঙ্গতি নিয়ে ক্ষুদ্র ও কুটির শিল্প বিকাশের দিকে এগুতে হচ্ছে। এটা কি ওনারা জানেন না? বিরোধী পক্ষের সদস্যবৃন্দ যদি কেন্দ্রীয় সরকারের কাছে এ ব্যাপারে আমাদের সঙ্গে একমত হয়ে প্রচেষ্টা নেন তাহলে হয়ত সমালোচনা করার চাইতে কাজের দিকে অগ্রসর হওয়া যাবে। এই প্রসঙ্গে আমি আমার জেলার কথা বলে মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

[5-50 – 6-00 P.M.]

আমাদের মেদিনীপুর জেলার বেলপাহাড়ীর শিমূল পাহাড় অঞ্চলে বেল মেটাল চিনামাটি যথেষ্ট পরিমাণে পাওয়া যায়। প্রচুর জমা রয়েছে। এটা হচ্ছে প্রাকৃতিক সম্পদ, এর বিকাশে সাহায্য করলে শুধু আমাদের কাপ প্লেটের দিকেই নয় গৃহ শয্যার বহু সামগ্রী এখানে উৎপাদিত হতে পারবে, যে দু-এক জন মানুষ আছেন যারা ক্ষুদ্র পুঁজি নিয়ে আপ্রাণ চেষ্টা করছেন এর বিকাশের জন্য, কিন্তু পুঁজির অভাবের জন্য এগোতে পারছেন না। আমাদের চন্দ্রকোনার কাঁসা এবং তসর শিল্প একদিন ভারতবর্ষে খুবই বিখ্যাত ছিল কিন্তু আজকে সেটা লুপ্ত প্রায় হতে বসেছে, যদি এখানে সাহায্য করা যায় তাহলে এই শিল্পের অগ্রগতি সম্ভব। আমাদের সবং, পিংলা অঞ্চলে যে মাদুর শিল্প গৃহের কুটির শিল্প হিসাবে যে প্রতিষ্ঠা লাভ করেছে আজ যদি তার মানের উৎকর্ষতা বৃদ্ধি কিংবা সেই শিল্পকে আরও ব্যাপকভাবে গড়ে তোলবার জন্য বিশেষ সাহায্যের প্রয়োজন, সেদিকে মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। শুধু তাই নয়, আমাদের কাঁথি, তমলুক এবং ঘাটালের কৃষি শিল্প বিকাশের দিক থেকে ব্যাপক সুযোগ এবং সেদিকে যদি কৃষি এবং ক্ষুদ্র শিল্প দুটো দপ্তর যৌথ উদ্যোগ গ্রহণ করা হয় তাহলে আমাদের জেলার নারকেল, খেজুর, তালবৃক্ষ, বেত এবং বাদাম বৃক্ষ ব্যাপকভাবে তার বিকাশ হতে পারে এবং এর থেকে আমাদের জেলাতে তেল, গুড়, বেত, কাজু বাদাম অন্যান্য বিভিন্ন ধরনের শিল্পের বিকাশ হতে পারে। নারকেল ছোবড়ার দড়ি, বাঁশের নানা কাজ, এইসব কুটির শিল্পের হস্তশিল্পীরা যাতে এর দ্বারা রুজি রোজগার করতে পারেন সেদিকে আমি মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি এবং এই আবেদন করতে চাই যে বাংলার যে শিল্পের দিকে এই দপ্তর বিশেষভাবে নজর দিয়েছেন সেই কাজের অগ্রগতির জন্য আমাদের যে ক্ষুদ্র এবং কুটির শিল্প দপ্তর আরও বেশি গড়া যায় তার জন্য যে অর্থ ব্যয়ের প্রয়োজন সেই প্রয়োজনের দিকে যাতে নজর দেওয়া হয় এবং আমাদের পঞ্চায়েতকে এই ক্ষুদ্র কুটির শিল্পের সঙ্গে সংযুক্ত করে তার বিকাশের জন্য বিদ্যুতের দিক থেকে কিংবা রাস্তাঘাটের দিক থেকে গমনাগমনের যোগাযোগের ব্যবস্থা বাড়ানোর জন্য নজর দেওয়া হয় সেদিকে মাননীয় মন্ত্রী মহাশয়ের এবং বিভাগীয় সকলের দৃষ্টি আকর্ষণ করে বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী ধীরেন সেন ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় কুটির এবং ক্ষুদ্র শিল্প বিভাগের মন্ত্রী মহাশয় যে বাজেট পেশ করেছেন তাকে আমি সমর্থন করে দু-একটি কথা বলতে চাই। স্যার, আপনি এবং আমরা সকলেই জানি যে ভারতবর্ষে কৃষির পরেই মানুষের জীবিকা অর্জনের প্রধান উপায় ক্ষুদ্র এবং কুটির শিল্প, যাতে বর্তমানে ১১ লক্ষ লোক কাজ করে। এবারে যা দেখা গেল এতে ৩২৫ কোটি টাকা এর থেকে আয় হয়েছে কিন্তু তবুও যা আশা করা গিয়েছিল তা হয় নি, যদিও মন্ত্রী মহাশয় একটা বলিষ্ঠ পদক্ষেপ নিয়েছিলেন। আমি মাননীয় এম. এল. এ. অশোক বাবুর কথা খুব মনোযোগ দিয়ে শুনছিলাম। তিনি হাওড়াকে শেফিল্ড বলেছেন, ছোটবেলায় আমরাও হাওড়াকে শেফিল্ড বলে জানতাম, কিন্তু তিনি একটা কথা বলতে ভুলে গেছেন, সেটা বলা উচিত ছিল যেটা মাননীয় মন্ত্রী মহাশয় তাঁর বইয়ে ৭ পাতায় লিখে দিয়েছেন। মর্ডানাইজেশনের অভাব আছে ঠিকই কিন্তু মূল অর্ডার, ঐ শিল্পগুলি সহায়ক শিল্প হিসাবে গড়ে উঠেছিল, তখন পশ্চিমবঙ্গে রমরমা অবস্থা ছিল, বহু ইঞ্জিনিয়ারিং

শিল্প এখানে ছিল, অনেক ওয়াগানের অর্ডার পেতেন, তার সহায়ক শিল্প হিসাবে বহু শিল্প গড়ে উঠেছিল। এখন সেই সব অর্ডার আর পাওয়া যায় না, কেন্দ্রীয় সরকার অর্ডার দিচ্ছেন না, সেইসব কথাও তাঁর বাজেট ভাষণে লিখেছেন। সুতরাং ঐ যে কথাগুলো — সে সম্বন্ধেও ভেবে দেখতে হবে। যদি মাঝারি বা বৃহৎ শিল্প কুটির শিল্পকে সাহায্য বা সহযোগিতা না করে তাহলে ক্ষুদ্র শিল্পের প্রসার ঘটানো সম্ভবপর নয়। তাছাড়া কুটির শিল্পে টাকারও অভাব রয়েছে। কিন্তু কুটির শিল্পে বর্তমানে বস্ত্রশিল্প যথেষ্ট উন্নতি লাভ করেছে। একটু আগে একজন মাননীয় সদস্য সংখ্যাতত্ব দিয়ে দেখালেন যে, তন্তুজ এবং তন্তুশ্রীর দোকানের সংখ্যা বেড়েছে এবং সেখানে বিক্রি ৩ কোটি টাকা থেকে বেড়ে ৩০ কোটি টাকা হয়েছে। এটাই হচ্ছে ঘটনা। আসল জিনিসটা হল — ঐ শিল্পগুলিকে ঠিকভাবে পরিচালনা করতে সক্ষম হওয়া। এটা ঠিক যে ডিস্ট্রিক্ট ইন্ডাস্ট্রিয়াল সেন্টার অনেক সময় গন্ডগোল করে থাকে, কিন্তু বিশেষভাবে গন্ডগোল করে ব্যাঙ্ক। আমি জানি, একটি হোসিয়ারি শিল্প ডি. আই. সি. ভ্যাকেট করে দিয়েছিল, কিন্তু পরবর্তীকালে ব্যাঙ্ক বলেছে যে, ঐ শিল্প চলবে না। আমি জানি না, ব্যাঙ্কে এ-সম্বন্ধে কোনও এক্সপার্ট আছেন কিনা। কিন্তু ব্যাঙ্কের ফিল্ড অফিসার বলেছিলেন যে, ঐ হোসিয়ারি শিল্প চলবে না। গত মার্চেই এই ঘটনা ঘটেছে। কাজেই আজকে ব্যাঙ্ককে সচল করতে না পারলে, ডি. আই. সি. যতই চেষ্টা করুক না কেন, সব জায়গায় আমরা উন্নতি করতে পারব না; ফলে বেকার যুবকদেরও আমরা উন্নতি করতে পারব না। আমি কংগ্রেসি বন্ধুদের বলব, এই ব্যাপারে আপনারা এগিয়ে আসুন, কারণ তাঁদের ব্যাঙ্কের উপর প্রভাব আছে। উদাহরণ হিসাবে আমি বলতে পারি, ১৯৮৪ সালের নির্বাচনের আগে কেন্দ্রীয় শিল্পমন্ত্রী ব্যাঙ্ককে বললেন — ডি. আর. ডি. এ.-র লোন দিয়ে দাও। ব্যাঙ্কও বেকার যুবকদের লোন দিয়ে দিলেন। ইউকো ব্যাঙ্ক লোনটা তাঁত শিল্পে দিয়েছিলেন কিন্তু তারা কোনও রকম শিল্প না গড়ে ব্যাঙ্কের লোনটা তুলে নিয়ে চলে গেলেন। তাঁরা কোনও রকম তাঁত শিল্প না গড়ে অনুদানটা পর্যন্ত নিয়ে গেলেন। এই জিনিস ঐ সময় ঘটেছে। ইউকো ব্যাঙ্ক ১০০ ছেলেকে এইভাবে লোন দিয়েছিল। কাজেই আজকে এইসব জিনিসের প্রতি লক্ষ্য রাখতে হবে।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি বীরভূম থেকে এসেছি। বীরভূমে রেশম শিল্পের প্রয়োজনীয় কাঁচামাল — পলু পোকার চাষ ভাল হয়। সেখানে এই চাষ বর্তমানে ভালভাবেই হচ্ছে।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** ধীরেন বাবু, আপনি একটু বসুন। এই ডিমান্ড নাম্বার ৬৩-র জন্য ২ ঘন্টা সময় ধার্য ছিল। ৬টায় সেই সময় শেষ হয়ে যাচ্ছে, কিন্তু এখনও মন্ত্রীর বলা বাকি আছে। সুতরাং ৬টার মধ্যে ডিমান্ড শেষ করতে পারবে না। সেই কারণে আধ ঘন্টা সময় বাড়াতে বলছি।

**(ধ্বনি ঃ হ্যাঁ)**

**টাইম ইজ এক্সটেনডেড বাই হাফ অ্যান আওয়ার।**

**শ্রী ধীরেন সরকার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয়ের চেষ্টায় বীরভূম জেলায় রেশম-পলুর চাষ প্রসারিত হয়েছে। কিন্তু সেখানে জলের খুব অভাব। যদি সেখানে জলের ব্যবস্থা না করা যায় তাহলে পলু চাষে ক্ষতি হবে। আজকে তিনি আমাদের ওখানে ভাল ফার্ম করেছেন, কিন্তু সেখানে ডিম ছাড়া আর কিছু হয় না। সেখানে একই সঙ্গে রিলিং

সেন্টার করা যায় কিনা সে ব্যাপারে চিন্তা-ভাবনা করতে বলি। মাননীয় মন্ত্রী মহাশয় বাজেট ভাষণে বলেছেন যে, বীরভূমে তিনি চিনামাটির ওয়াশারী করেছেন এবং সেটা চালু হতে চলেছে। বীরভূম একটি শিল্পহীন জেলা, কিন্তু সেখানে চিনামাটি পাওয়া যাচ্ছে। সেই কারণে সেখানে সেরামিক ইন্ডাস্ট্রি গড়ে তোলা যায় কিনা — সে ব্যাপারে তাঁকে চিন্তা করতে বলেছি। কিছুদিন আগে দিল্লি থেকে সেখানে একটি গাড়ি এসেছিল এবং ২০ জন ছেলে তাঁদের কাছে ট্রেনিংও নিয়েছিল। পরে তারা সেরামিক ইন্ডাস্ট্রি গড়ে তোলার চেষ্টা করে, কিন্তু ব্যাঙ্কের বাধা দানের ফলে সেটা করতে পারে নি। মাননীয় মন্ত্রী মহাশয় চেষ্টা করলে সেখানে ঐ সেরামিক ইন্ডাস্ট্রি গড়ে তোলা সম্ভব হবে। ঐ বিষয়ে নজর দিতে তাঁকে অনুরোধ করছি।

[6-00 – 6-10 P.M.]

আমি জানি না এটা আপনার পারভিউ-এর মধ্যে পড়ে কিনা তসর শিল্পটা। তসর চাষের ব্যাপারে বন বিভাগের সঙ্গে যোগাযোগ করতে হয়। আমাদের বীরভূম জেলার কড়িধ্যাতে তসর শিল্প আছে এবং তসর শিল্পকে বাঁচানোর জন্য মধ্যপ্রদেশ এবং বিহার থেকে তসর গুটি আনতে হয় লক্ষ লক্ষ টাকার। আমার মনে হয় এই তসর গুটি চাষ করা পশ্চিমবাংলায় সম্ভব এবং এখানে এটা করা হোক। আবার এখানে বলা আছে আদিবাসীরা একমাত্র এই চাষ করতে পারবে। অনেক সমাজ সেবামূলক প্রতিষ্ঠান এবং যারা আদিবাসী নয় দরখাস্ত করে কিন্তু তাদের দেওয়া হয় না। তাদের যদি চাষ করতে দেওয়া হয় তাহলে চাষের অনেক উন্নতি হবে। বন বিভাগকে এই ব্যাপারে রাজি করানো যায় কিনা এই ব্যাপারে মন্ত্রী মহাশয় যেন দৃষ্টি দেন।

এবার আমি চর্ম শিল্প সম্পর্কে বলতে চাই। বীরভূমের চর্ম শিল্পের উপর একটা শিক্ষা ব্যবস্থা চালু করে দিয়েছেন। সেখানে কো-অপারেটিভ বেসিসে চর্ম শিল্প কেন্দ্র করা যায় কিনা এটা মাননীয় মন্ত্রী মহাশয় একটু চিন্তা ভাবনা করবেন। এই কথা বলে মাননীয় মন্ত্রী মহাশয়ের বাজেটকে সমর্থন জানিয়ে মন্ত্রী মহাশয়কে ধন্যবাদ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী গৌরচন্দ্র কুন্ডু ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার সময় খুব অল্প, সেই জন্য সংক্ষেপে কয়েকটি বিষয়ের মধ্যে আমার বক্তব্য সীমাবদ্ধ রাখব। মাননীয় মন্ত্রী মহাশয় যে বাজেট বরাদ্দ উত্থাপন করেছেন তাকে সমর্থন করে দু-একটা কথা বলতে চাই। এই ডিপার্টমেন্টের অধীনে যে হস্ত চালিত তাঁত শিল্প আছে তার ব্যপক উন্নতি হয়েছে এটা আজকে সর্বজনবিদিত। এই উন্নতির ফলে শুধু সারা ভারতবর্ষে নয়, সারা পৃথিবীতে আমাদের এই কাপড়ের চাহিদা বেড়েছে। এই জন্য আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে ধন্যবাদ জানাচ্ছি। আমি যে বিষয় সম্পর্কে বলতে চাই সেটা এই বিভাগের কর্তৃত্বের মধ্যে পড়ে। এখানে ৩টি বিষয় উল্লেখ করা হয়েছে তার মধ্যে দুঃখের সঙ্গে লক্ষ্য করছি এই পাওয়ারলুম শিল্প সম্বন্ধে তার প্রসেসিং সম্বন্ধে কোনও কিছু উল্লেখ নেই। যদিও জানেন এই শিল্প কুটির শিল্পের মধ্যে পড়ে, এটা বৃহৎ শিল্পের মধ্যে পড়ে না। এই শিল্পের সঙ্গে প্রায় ৩৫ হাজার শিল্পী পশ্চিমবাংলায় যুক্ত আছে। ফ্যামিলি প্রতি আমরা যদি ৪ জন করে মেম্বার ধরি তাহলে দেড় লক্ষ থেকে ২ লক্ষ লোক নির্ভরশীল। এই শিল্প আজকে উঠে যাবার উপক্রম হয়েছে। কারণ ভারত সরকার সম্প্রতি একটা সারকুলার দিয়েছেন, তাঁরা নূতন একটা টেক্সটাইল পলিসি ঘোষণা করেছেন। সেই

টেক্সটাইল পলিসির মূল কথা হচ্ছে বড় বড় মিল মালিকদের সাহায্য করা এবং তাদের সহযোগিতা করা। সেই জন্য তাঁরা আজকে এই কুটির শিল্প এবং মাঝারি শিল্পের জেহাদ ঘোষণা করেছেন এবং তাঁরা সারকুলাব দিয়েছেন কোনও রকম ধুতি এবং শাড়ি উৎপাদন করা যাবে না। এই সারকুলার যদি কাযকর হয় তাহলে দেখা যাবে এই শিল্প একেবারে বন্ধ হয়ে যাবে। আপনারা সবাই জানেন পশ্চিমবাংলায় ভয়াবহ বেকার সমস্যা রয়েছে, এই বেকার সমস্যা সমাধানের জন্য মাননীয় মুখ্যমন্ত্রী এবং এই বামফ্রন্ট সরকার বিশেষ ভাবে প্রচেষ্টা শুরু করেছেন। সঙ্গে সঙ্গে এর সঙ্গে বেসরকারি উদ্যোগকে স্বাগত জানানো উচিত। এই পাওয়ারলুম শিল্প ধ্বংস হয়ে গেলে বহু লোক বেকারে জর্জরিত হয়ে পড়বে, এই বিষয়ে বাজেট বক্তৃতায় উল্লেখ থাকার প্রয়োজন ছিল বলে আমি মনে করি। আমি আর একটা কথা বলি, হ্যান্ডলুমের শাড়ি ও ধুতি তৈরি হচ্ছে। পাওয়ারলুমের সঙ্গে হ্যান্ডলুমের ধুতি শাড়ি আকাশ পাতাল তফাৎ। পাওয়ারলুমের ধুতি শাড়ি মূলত গরিব শ্রেণীর লোকেরা পরে। এই ধুতি শাড়ি আসাম, বিহার, উড়িষ্যা এবং পশ্চিমবাংলায় বেশি যায়। বিভিন্ন গ্রামের শিল্পীরা এগুলো তৈরি করে থাকেন। হ্যান্ডলুমে যে ধুতিগুলো তৈরি হয়, সেগুলোর মূল্য একটু বেশি পড়ে, সেজন্য হ্যান্ডলুমের শাড়ির পাওয়ারলুমে তৈরি শাড়ির সঙ্গে প্রতিদ্বন্দ্বিতার কোনও প্রশ্ন ওঠে না। আজকে ভারত সরকার এ সম্বন্ধে সাধারণ মানুষকে ভুল বোঝাবার চেষ্টা করেছেন। সেজন্য আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে বিশেষ ভাবে অনুরোধ করব, তিনি এদিকে বিশেষ ভাবে গুরুত্ব দেবেন। এই প্রসঙ্গে আমি আর একটি কথা বিশেষ ভাবে এখানে উল্লেখ করব যে, আপনার ডিপার্টমেন্টে যে সমস্ত অফিসার আছেন, তাঁদের কাছে গেলে তাঁরা অনেক সময় হাঁকিয়ে দেন। হ্যান্ডলুমের ডাইরেক্টর যিনি নিউ সেক্রেটেরিয়েটে বসেন, তাঁর কাছে গেলে তিনিও হাঁকিয়ে দেন। রাইটার্স বিল্ডিংয়ে যে সমস্ত অফিসার আছেন, তাঁদের কাছে গেলে তাঁরাও হাঁকিয়ে দেন। সেজন্য আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে বিনীত ভাবে অনুরোধ করব, পাওয়ারলুম ইন্ডাস্ট্রিস-এর যে বক্তব্য আপনার বাজেট ভাষণের মধ্যে আছে, সেগুলো তাঁরা যাতে বিবেচনা করে দেখেন তারজন্য যথা বিহীত নির্দেশ দেন। এর সাথে সাথে কেন্দ্রীয় সরকারের বিভিন্ন নীতির জন্য নূতন করে কলকারখানা খোলা যাচ্ছে না এবং যেগুলো আছে, সেগুলো বন্ধ করার যে চেষ্টা করছেন, সেদিকে মাননীয় মন্ত্রী মহাশয় যাতে বিশেষ ভাবে নজর দেন, সেজন্য আমি তাঁকে অনুরোধ করব। এই সাথে সাথে ক্ষুদ্র ও কুটীর শিল্পের প্রসারের জন্য তিনি যে প্রচেষ্টা নিয়েছেন তার জন্য আমি তাঁকে ধন্যবাদ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী প্রলয় তালুকদার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, এই ব্যয়-বরাদ্দের প্রস্তাবের উপরে আজ এখানে মোট বারোজন মাননীয় সদস্য বক্তব্য রেখেছেন। আজকে বিতর্কের উদ্বোধন করেছেন মাননীয় সদস্য অশোক ঘোষ মহাশয়। তিনি এখানে একটা কথা খুব সঠিক ভাবেই উল্লেখ করেছেন। প্রথমে একটা কথা এখানে বলে রাখি — ফাঁকিবাজ ছাত্ররা পরীক্ষা দেয় রাত জেগে পরীক্ষার আগের দিন পড়ে। যে সমস্ত ছাত্র পরীক্ষায় পাশ করার কোনও পরোয়া করেন না, তাঁরা না পড়েই পরীক্ষা দেন। মাননীয় সদস্য এখানে না পড়েই পরীক্ষা দিয়েছেন। সেজন্য তিনি এখানে অনেকগুলো কথা বলেছেন যেগুলো আমার বাজেট স্পিচের মধ্যেই আছে। মার্জিন মানি সম্বন্ধে তিনি যে কথা বলেছেন, সেগুলো বাজেট স্পিচের মধ্যেই লেখা রয়েছে। ১৯৭২ সালে 'সিডা' অ্যাপ্রোভাল পেয়েছে প্রোজেক্টের ব্যাপারে তিনি যে কথা

বলেছেন, তা বাজেট স্পিচের মধ্যে লেখা রয়েছে। উনি কোনও কিছু পড়েন না, যদি না পড়েন তাহলে কি আর করা যাবে? 'ইকনমিক রিভিউ' এর বইটা তো প্রথম দিনই এখানে সকলকে দেওয়া হয়েছে, এগুলো একটু পড়ে দেখতে হয়, না পড়লে জানবেন কী করে? তবে উনি ক্ষুদ্র ও কুটীর শিল্প সম্বন্ধে খুব ঠিক কথা বলেছেন — 'যক্ষ্মা রোগ দেখা দিয়েছে' বলে উল্লেখ করেছেন। এই রোগটা দীর্ঘদিন ধরে চলে এবং আরোগ্য লাভ করতে দেরি হয়। ২৮ বছরের যক্ষ্মা রোগ ৮ বছরে সারানোর চেষ্টা হচ্ছে এবং প্রায় সারিয়ে তোলা গেছে। ১৯৬০ সাল পর্যন্ত এই শিল্পে পশ্চিমবাংলা ছিল পায়োনিয়ার। পরবর্তীকালে এই ক্ষুদ্র ও কুটির শিল্পের দুরবস্থা দেখা দেওয়া এবং বিশেষ করে তা দেখা দেয় ১৯৬৬ সালের পর থেকে। কেন হয়েছে তা সকলেই জানেন। আমি এ সম্বন্ধে আগে তিনবার বাজেট বক্তব্যের সময়ে বলেছি। সুতরাং এ সম্বন্ধে পুনরুক্তি করতে চাই না। সে সম্বন্ধে লাইব্রেরিতে গিয়ে পড়লেই সব জানতে পারবেন। ১৯৬৬ সাল থেকে ফাইভ ইয়ার প্ল্যান বন্ধ ছিল, ইয়ার টু ইয়ার প্ল্যান চালু হয়েছিল। এগুলো সব পড়া উচিত। ১৯৭৭ সালের পরে ডি. আই. সি.-র মাধ্যমে আমরা ক্ষুদ্র শিল্পের অগ্রগতির জন্য চেষ্টা করছি। ইকনমিক রিভিউয়ের মধ্যে সবকিছু বিস্তৃত ভাবে সব দিয়েছি। ইকনমিক রিভিউ বাজেট সেশনের প্রথম দিনই দিয়ে দেওয়া হয়েছে। এবারে আমি অন্যান্য প্রশ্নে আসি। 'সমাজ বিরোধীদের দৌরাত্মে হাওড়াতে বিরোধীদের থাকা দায় হয়ে দাঁড়িয়েছে' — আমি বলি, একটা অন্তত স্পেসিফিক বলুন। সেখানে কারা কারা সমাজ বিরোধী তা নাম করে বললে খুব ভাল হয়। কিছুদিন আগে হাওড়াতে সমাজ বিরোধীদের দৌরাত্মে ক্ষুদ্র ও কুটীর শিল্পের ক্ষতি হয়েছে বলে বলা হয়েছে। আমি কয়েকদিন আগে একটা প্রেস স্টেটমেন্ট করেছিলাম — 'বাবরি নিয়ে গন্ডোগোল হওয়ায় কিছু সমাজ বিরোধীর বিরুদ্ধে কেস হয়েছে'। যাদের বিরুদ্ধে কেস ইত্যাদি হয়েছে তাঁরা কিন্তু কংগ্রেসের বড় বড় ইলেকশন কর্মী।

[6-10 – 6-20 P.M.]

আপনি তাদের নাম-টামগুলো একটু বললে ভাল করতেন তাহলে আমি পরিষ্কার ভাবে বলে দিতে পারতাম লোকগুলো কাদের। আজকে উনি বললেন যে কাঁচামালের যোগান আমাদের দপ্তর দিতে পারে না অথচ অর্দ্ধেক কাঁচামাল ব্ল্যাক হচ্ছে। কিন্তু সমস্যা কোথায় হচ্ছে জানেন আমরা কাঁচামাল পাচ্ছি বিভিন্ন ভারত সরকারের সংস্থা থেকে, এটা আমার বাজেট রিপোর্ট এবং বাজেট স্পিচের মধ্যে আছে। তাদের দেয় সরবরাহ যেমন ধরুন প্যারাফিন-এর সামগ্রিক যোগান কিন্তু খারাপ নয় কিন্তু প্যারাফিনের যোগান যে সময়ে দরকার যেমন ধরুন সেপ্টেম্বর থেকে জানুয়ারি মাসের ফার্স্ট উইক পর্যন্ত যথা এই সময়ে হিন্দুদের দুর্গাপূজা, কালীপূজা চলে, মুসলমানদের মহরম, ঈদ ইত্যাদি চলে এবং খ্রিস্টানদের এক্সমাস, ১লা জানুয়ারি চলে ওই সময়ে প্যারাফিনের কোনও যোগান কেন্দ্রীয় সরকার দিতে পারে না। ফেব্রুয়ারি মাসে যখন এর প্রয়োজন থাকে না তখন এটা প্রচুর পরিমাণে পাওয়া যায়। আপনি যেকথা বলেছেন যে কাঁচামাল যথা পিগ আয়রন ইত্যাদি ব্ল্যাক মার্কেটিং হচ্ছে এটা আমরা জানি কিন্তু আমরা কি করব বলুন — আমাদের ইঞ্জিনিয়ারিং শিল্পের জন্য প্রতি বৎসর লৌহ, ইস্পাত ইত্যাদির জন্য ৭৯ হাজার ৯৯০ মেট্রিক টন পাওয়ার কথা কিন্তু পাই কত আমাদের বরাদ্দ হিসাবে মাত্র ২৬ হাজার ৭৩০ মেট্রিক টন, এর সঙ্গে আনুষঙ্গিক আরও

[ 21st April, 1986 ]

৫ হাজার মেট্রিক টন আছে। আপনি হাওড়ার কথা বললেন যে এখানে ইঞ্জিনিয়ারিং শিল্পের লৌহ, ইস্পাত, পিগ আয়রন এবং ফাউন্ড্রি ইত্যাদি আছে এবং তাছাড়া লেদ, ড্রিল, বোরিং, ফাউন্ড্রি ইত্যাদি আছে শেফিল্ড শহরের মতো। সেগুলো দিয়ে যথেষ্ট কাজে লাগানো যায়। আপনারা বললেন যে ইস্পাত প্রচুর পাওয়া যায় কিন্তু আমরা জানি যে আমাদের চাহিদা অনুযায়ী আমরা ইস্পাত পাই না। আমাদের ইস্পাতের চাহিদা ৩৬ হাজার ৫০০ মেট্রিক টন আর আমরা পাই ৪ হাজার ৩২৭ মেট্রিক টন। এক্ষেত্রে বলি ব্ল্যাক হচ্ছে কোথায় কোথায় আমরা জানি ব্ল্যাক হচ্ছে জানা সত্ত্বেও আমাদের কিছু করার নেই। ব্ল্যাক হচ্ছে মাননীয় অশোক ঘোষের নির্বাচনী এলাকায় কিংস রোডে। সেখানে সরাসরি কেন্দ্রীয় সরকারের সেল থেকে মাল তুলে নিচ্ছে এবং এই ব্যাপারে রাজ্য সরকারের কোনও এক্তিয়ার নেই। আপনার কনস্টিটিউয়েন্সির কালোয়ারেরা লক্ষ লক্ষ টাকা দিয়ে সরাসরি ওই মাল নিতে পারছেন কিন্তু ক্ষুদ্র শিল্পের হাতে অতো টাকা নেই যে মাল মজুত রাখবে। সেইজন্য যারা ছোট ছোট শিল্পের মালিক তারা আমাদের কাছে এলে আমরা ফেরত পাঠিয়ে দিই কারণ ওই ব্ল্যাকে টাকা দিয়ে মাল রাখা সম্ভব নয়। এই নিয়ে কেন্দ্রীয় সরকারের কাছে বহুবার চিঠি লেখালেখি করেছি, মিটিং করেছি। তারপরে প্যাডি ব্যাপারে যেসব ইন্ডাস্ট্রি আছে সেগুলি সম্বন্ধে অনেকে বলেছেন। তারপরে মেটিরিয়ালসের ব্যাপারে অম্বিকা থাকলে ভাল হত তিনি এইসব ব্যাপারে ভাল বোঝেন কারণ তিনি স্মল স্কেল ইন্ডাস্ট্রিজের সঙ্গে দীর্ঘদিন ধরে যুক্ত আছেন। আমাদের দেশে স্টিলের যে চাহিদা সেই তুলনায় আমরা চাহিদা অনুযায়ী মাল পাই না। অম্বিকা বাবু কারখানার লোক তিনি এইগুলি ভাল বুঝবেন। আমাদের বরাদ্দ হচ্ছে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে ২৪ হাজার ৬১৮ মেট্রিক টন, পেয়েছি মাত্র ৪ হাজার ২৭ মেট্রিক টন। ইসকোর কাছে বরাদ্দ আমাদের ১৭শত ৯৭ মেট্রিক টন, পেয়েছি ৭৩৭ মেট্রিক টন। টিসকোর কাছ থেকে আমাদের বরাদ্দ হচ্ছে ২৭শত ৩৭ মেট্রিক টন, পেয়েছি মাত্র ৬৪৪ মেট্রিক টন। কাজেই বিভিন্ন কেন্দ্রীয় সংস্থা থেকে যে সমস্ত মালগুলি ইন্ডাস্ট্রির জন্য দরকার হয় সেইগুলি আমরা পাচ্ছি না। তার পরিবর্তে আমরা অন্য মাল পাচ্ছি যেটা কাজে লাগবে না। এটাই হচ্ছে সমস্যা। দ্বিতীয় সমস্যা যেটা অম্বিকা বাবু বলেছেন বিভিন্ন কারখানায় তারা যে মধ্যযুগীয় মেশিনে কাজ করছেন — টাকার অভাবে — যেটার জন্য ব্যাঙ্ক টাকা দিচ্ছে না, ব্যাঙ্ক টাকা দেবেন না। আমাদের পশ্চিমবাংলায় প্রায় ৬০০ স্কীম হচ্ছে। এস. ই. বি.'র স্কীমের সম্বন্ধে বলছি না, বেকার যুবকদের স্কীমের সম্বন্ধে বলছি না। নর্মাল স্কীম ব্যাঙ্কের কাছে পেন্ডিং পড়ে আছে। ১ বছরের উপর সেই স্কীম যখন ব্যাঙ্কের স্যাংশান-র অপেক্ষায় থাকে, অথচ জিনিসের দাম হু হু করে বেড়ে যাচ্ছে। অশোক বাবু হাওড়ায় যে দলবাজি হচ্ছে সে সম্বন্ধে বলেছেন। এস. ই. বি. স্কীমের প্রত্যেকটিতে ডি. আই. সি.-র দলবাজির সুযোগ কোথায়? ব্যাঙ্ক তো কেন্দ্রীয় সরকারের প্রতিষ্ঠান। লিড ব্যাঙ্ক ইন্টারভিউ করে ব্যাঙ্কে পাঠাচ্ছে, কিন্তু ব্যাঙ্ক সেটা দিচ্ছে না। এটা নিয়ে কেন্দ্রীয় সরকারের সঙ্গে বহুবার আমাদের ইন্টারভিউ হয়েছে। অদ্ভুত ব্যাপার কেন্দ্রীয় সরকার ডেভেলপমেন্ট কমিশনারকে লিখেছিলেন তোমারা যথেষ্ট সংখ্যক কেস ব্যাঙ্কে পাঠাচ্ছ না আর সেইজন্যই অসুবিধা হচ্ছে। আবার রিজার্ভ ব্যাঙ্ক বলছে এত বেশি কেস পাঠাচ্ছে যে আমাদের অফিসাররা কাজ করতে পারছে না। অদ্ভুত ব্যাপার এই জিনিস বলতে পারে না। সিডার-র কাজকর্ম সম্বন্ধে বলেছেন। সিডারকে উত্তরবঙ্গে নিয়ে যে কথা বলা হয়েছে তা প্রশ্নোত্তর পর্বে বলেছি এবং এর আধুনিকীকরণ নিয়েও চিন্তা করব। এই

নিয়ে অনেক স্কীম হয়েছে। ব্যাঙ্কের যে ডাইরেক্টর কথা বলেছেন সেটা সকলে মিলে আমরা দাবি করব, আর কেন্দ্রীয় সরকারের ডিলেইড পেমেন্টের ব্যাপারে বিভিন্ন সংস্থা আছে — পাবলিক আন্ডারটেকিং প্রায় ৫০টি আছে। তবে পশ্চিমবাংলায় কোনও অর্ডারই তারা দেবেন না। এটা বলে দিয়েছেন। তাদেরকে নিয়ে আমরা ২০টি মিটিং করেছি। তারা স্টোর পারচেজ দেখাবেন না। বিহার, উড়িষ্যায় তারা স্টেট অর্ডার দিচ্ছে আবার সেখানে না হলে অন্য জায়গায় দেবেন। আমি তাই বলতে বাধ্য হচ্ছি বিহার, উড়িষ্যা, উত্তরপ্রদেশে যে কাজ করছেন সেই রাস্তায় আমরা যাব কিনা সেটা আমাদেরকে চিন্তা করতে হবে। আমার বক্তব্যকে দীর্ঘ করব না। আমি বলতে চাই আমাদের অর্ডার আজকে অর্দ্ধেক হয়ে গেছে। হাওড়ার যে ইন্ডাস্ট্রি বেঁচে আছে ডি. জি. এস. এন. ডি., সেখানে রেলওয়ে অর্ডার এবং আপনার জবিং অর্ডার যে ডি. জি. এস. এন. ডি. ৫০ পারসেন্ট কাজ করেছে পশ্চিমবাংলায়। রেলে ৩২ পারসেন্ট ওয়াগান অর্ডার আছে সেখানে ৫ হাজার মাত্র পেয়েছি এই পশ্চিমবাংলার জন্য।

[6-20 – 6-30 P.M.]

অল পার্টি ডেলিগেশন গিয়েছিলেন। কাজেই আমরা রেলের উপর নির্ভরশীল। তাহলেও দেড় লক্ষ কুটির শিল্প আজকে ধ্বংসের মুখে। মাদার ইন্ডাস্ট্রির কথা বলেছেন বলে কিছু বলি। ইলেকট্রিক একটি মাদার ইন্ডাস্ট্রি এবং সেটা আমরা সল্ট লেকে করেছি। ইলেকট্রনিক ইন্ডাস্ট্রির কমপোনেন্ট হয় নি, তবে স্মল স্কেলে ১০০টা করেছি। আমরা ট্রান্সফরমার করেছি, কয়েল করেছি। অম্বিকা বাবু তাঁতশিল্প আধুনিকীকরণের ব্যাপারে বলেছেন বলে জানাচ্ছি যে আমরা ডিজাইন সেন্টার করেছি। আমাদের দপ্তরের অধীনে ডিজাইন সেল আছে। শান্তিপুরে আমরা একটা রিসার্চ কাম ডিজাইন সেন্টার স্থাপন করেছি এবং কেন্দ্রীয় সরকারের একটা ডিজাইন সেল কলকাতায় আছে। এ ব্যাপারে আমরা মহাজনের উপর নির্ভর করি না, আমাদের নিজেদের একটা সেল আছে। মতীশ বাবু মধুঘাট সম্পর্কে বলেছেন। সেখানকার লক আউট এবং ছাটাই সম্পর্কে কিছু বলা সম্ভব নয়। কারণ এ বিষয়টা নিয়ে হাইকোর্টে কেস পেন্ডিং আছে। অর্থাৎ সাবজুডিশ। কোয়ার মেটিরিয়াল চুরি হয়েছিল। এ ব্যাপারে কেস ফাইল হয়েছে, কিছু লোককে গ্রেপ্তার করা হয়েছে এবং কিছু কোয়া উদ্ধার করা হয়েছে। কাশী বাবু ব্যাঙ্কের কথা বলে কাট মোশন দিয়েছেন এবং দিয়ে তিনি ঠিক কথাই বলেছেন। ব্যাঙ্কের কথায় যদি উনি রাজি থাকেন তাহলে উনি এবং আমি ব্যাঙ্ক মিনিস্টারের কাছে গিয়ে বলতে পারি। এই কথা বলে আমি সমস্ত কাট মোশনের বিরোধিতা করে আমার বাজেট বরাদ্দ সমর্থন করার জন্য সকলকে অনুরোধ করছি।

The motion of Shri Kashinath Misra that the Amount of Demand be reduced by Rs. 100/-, was then put and lost.

The motion of Shri Pralay Talukdar that a sum of Rs. 17,75,33,000 be granted for expenditure under Demand No. 63, Major Heads : "321 — Village and Small Industries (Excluding Public Undertakings), 521 — Capital Outlay on Village and Small Industries (Excluding Public Undertakings) and 721 — Loans for Village and Small Industries (Excluding

Public Undertakings)".

(This is inclusive of a total sum of Rs. 4,43,85,000 already voted on account in March, 1986), was then put and agreed to.

**Voting on Demands for Grant**

**Demand No. 22**

**Major Head : 256 — Jails.**

**Shri Debabrata Bandyopadhyay** : Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 9,98,16,000 be granted for expenditure under Demand No. 22, **Major Head : "256 — Jails".**

(This is inclusive of a total sum of Rs. 2,49,55,000 already voted on account in March, 1986)

Sir, the Budget Speech on Demand No. 22 may please be taken as read.

২। আজ কারা-বিষয়ক ধারণাসমূহের দ্রুত পরিবর্তন ঘটছে। কারাগার আজ আর সরকারি নিষ্পেষণযন্ত্র নয়; প্রশাসনিক চিন্তাধারার উন্নতির সঙ্গে সঙ্গতি রেখে কার-প্রশাসন বন্দীদের জীবনযাত্রার মানোন্নয়নের লক্ষ্যে এগিয়ে এসে সামাজিক কল্যাণ সাধনে যত্নবান। কারা-প্রশাসন এবং একই সঙ্গে কারাসমূহের সংস্কার সাধনের উদ্দেশ্যে যেসব গুরুত্বপূর্ণ কর্মসূচি গৃহীত হয়েছে, সেগুলি মাননীয় সদস্যদের জ্ঞাতার্থে নিবেদন করা হচ্ছে।

৩। পশ্চিমবঙ্গের কারাসমূহে বিগত ২১-১২-৮৫ পর্যন্ত সময়ে বন্দীর সর্বমোট সংখ্যা ছিল ১০,৫৯২ জন, এঁদের মধ্যে ৬,৩৮৮ জন ছিলেন বিচারাধীন। বিগত বৎসরগুলির তুলনায় উপরোক্ত সংখ্যা ক্রমহ্রাসমান হলেও, ১৯৮৫-৮৬ সালে এই সংখ্যা আরও ১,১৩৪ জন বেশি ছিল। বিভিন্ন কারায় বন্দীসংখ্যা সাধারণভাবে বাসযোগ্য স্থানের তুলনায় সন্তোষজনক হলেও, কয়েকটি জেলে ও সাব-জেলে বন্দীসংখ্যা উল্লেখযোগ্যভাবে বেশি ছিল।

৪। বিভিন্ন কারায় বন্দীদের স্থানসঙ্কুলানজনিত সমস্যা সমাধানের জন্য সরকার নিম্নলিখিত পরিকল্পনাগুলি গ্রহণ করছেন ঃ

৫। দীর্ঘমেয়াদী দণ্ডাজ্ঞাপ্রাপ্ত বন্দীদের মুক্তির পর, তাঁদের সামাজিকীকরণ ও পুনর্বাসনের জন্য মুর্শিদাবাদ জেলার লালগোলায় ১০০ একর জমিতে একটি মুক্তাঞ্চল-কারা (Open-air-jail) নির্মাণ শুরু হয়েছে। এরজন্য ৬ লক্ষ টাকা বরাদ্দ হয়েছে।

৬। অষ্টম অর্থ কমিশনের আর্থিক সহায়তার ভিত্তিতে বর্ধমান জেলার দুর্গাপুরে, বীরভূম জেলার বোলপুরে এবং নদীয়া জেলা কল্যাণীতে একটি করে সাব-জেল নির্মাণের পরিকল্পনার সঙ্গে সঙ্গে বালুরঘাট সাব-জেল সম্প্রসারণ এবং তাকে ডিস্ট্রিক্ট-জেলে উন্নীতকরণের পরিকল্পনাও গৃহীত হয়েছে। প্রসঙ্গত উল্লেখ্য যে, উপরোক্ত প্রস্তাবিত সাব-জেলগুলির প্রত্যেকটিতে ৫০ জন বন্দীর থাকার ব্যবস্থা করা হচ্ছে এবং বালুরঘাট সাব-জেলে সম্প্রসারণের পর আরও ৫০ জন পুরুষ ও ৫০ জন মহিলা বন্দীর স্থান-সঙ্কুলানের ব্যবস্থা থাকছে।

৭। কারাসমূহের পরিচ্ছন্নতা রক্ষার্থে সুস্থ পরিবেশ সৃষ্টি করার জন্য প্রায় ২০০টি পরিকল্পনা গ্রহণ করা হয়েছে। এই সব কর্মসূচির মধ্যে অনাময় ব্যবস্থার উন্নতিকরণ, পানীয় জল সরবরাহ ব্যবস্থার সম্প্রসারণ, বৈদ্যুতিকরণ প্রভৃতি কাজগুলি রূপায়িত হচ্ছে। এই কর্মসূচি রূপায়ণে, আশা করা যায়, চলতি আর্থিক বছরে প্রায় ৭০.৭০ লক্ষ টাকা ব্যয় হবে।

৮। এই রাজ্যের কারাসমূহে ভবঘুরে শিশুদের সংখ্যা উল্লেখযোগ্যভাবে বৃদ্ধি পেয়েছে। এদের সংখ্যা কমানোর জন্য আঠারো বছরের বেশি নয় এমন ছেলেমেয়েদের পশ্চিমবঙ্গ সরকারের ত্রাণ ও কল্যাণ বিভাগের অধীনস্থ বিভিন্ন আবাসে পাঠানো হয়েছে। এছাড়া, মেদিনীপুরে অল্পবয়স্ক বন্দীদের জন্য ৩৫০ জনের বাসযোগ্য একটি জেল এবং কয়েকটি জেল ও সাব-জেল সম্প্রসারিত করে বন্দীদের বৃত্তিমূলক শিক্ষা গ্রহণের জন্য আরও ৬টি কেন্দ্র স্থাপনের পরিকল্পনা গৃহীত হয়েছে।

৯। মাননীয় সদস্যরা অবগত আছেন যে, বর্তমানে পশ্চিমবঙ্গে কেবলমাত্র মহিলাদের জন্য কোনও বন্দী নিবাস নেই। বর্তমানে মহিলা বন্দীদের বিভিন্ন জেলের পৃথক অংশে রাখা হয়। সম্প্রতি বর্ধমান জেলে একটি পৃথক অংশ নির্মাণ করে ২০০ জন মহিলা বন্দীর এবং ভবঘুরের থাকার ব্যবস্থা করা হয়েছে। এই বন্দীদের রক্ষণাবেক্ষণে কেবলমাত্র মহিলা আধিকারিক এবং মহিলা কারারক্ষীরা নিযুক্ত আছেন। এছাড়া, অষ্টম অর্থ কমিশনের সাহায্যের ভিত্তিতে পুরুলিয়ায় ৫০ লক্ষ টাকা ব্যয়ে কেবলমাত্র মহিলাদের জন্য একটি জেল স্থাপনের সিদ্ধান্ত গৃহীত হয়েছে। এই বন্দী নিবাসে ১০০ জনের থাকার বন্দোবস্ত থাকবে, তাছাড়া এখানে অবসর-বিনোদনের সুযোগ-সুবিধা, বিদ্যালয়, গ্রন্থাগার এবং বৃত্তিমূলক শিক্ষাকেন্দ্রও থাকবে। পশ্চিমবঙ্গের বিভিন্ন কারায় কেবলমাত্র মহিলা বন্দীদের জন্য আরও ৭টি পৃথক অংশ নির্মাণের কাজ এগিয়ে চলেছে। ১৯৮৫-৮৬ সালে এই নির্মাণের কাজ শুরু হয়েছে এবং ১৯৮৯ সাল নাগাদ শেষ হবে।

পশ্চিমবঙ্গের বিভিন্ন কারায় বেশ কিছু নিরাপরাধ উন্মাদ বন্দীর অবস্থানও লক্ষ্যণীয়। আদালতের আদেশে তাঁদের পর্যবেক্ষণের জন্য অন্তর্বর্তী আশ্রয় হিসাবে কারাগুলিতে রাখা হয়ে থাকে যতদিন না তাঁরা উপযুক্ত মানসিক চিকিৎসালয়ে প্রেরিত হন বা মুক্তি পান। বিভিন্ন কারায় এইসব নিরাপরাধ উন্মাদ বন্দীদের সংখ্যা ১,০০০ জন, এঁদের মধ্যে ২৮০ জন মহিলা। এই বন্দীদের মধ্যে অধিকাংশ পুরুষ দমদম সেন্ট্রাল জেলে এবং মহিলারা প্রেসিডেন্সি জেলে আছেন। এইসব নিরপরাধ বন্দীদের উপযুক্ত স্থান কারাগার নয়, তাই কিছুকাল পূর্বে

[ 21st April, 1986 ]

সরকার তাঁদের জন্য পৃথক স্থানের বন্দোবস্ত করবেন বলে বিবেচনা করেন। এর পরিপ্রেক্ষিতে স্বরাষ্ট্র (কারা) বিভাগ আলিপুর স্পেশ্যাল জেলকে 'ইন্সটিটিউশন ফর মেন্টাল হেলথ'-এ রূপান্তরিত করেন। এখানে প্রায় ২০০ জন নিরাপরাধ উন্মাদ পুরুষবন্দীর থাকার এবং উপযুক্ত মানসিক চিকিৎসার ও যত্নের ব্যবস্থা আছে।

১০। অষ্টম অর্থ কমিশন পশ্চিমবঙ্গের উন্মাদ বন্দীদের জন্য একটি আবাস স্থাপনকল্পে ১৯৮৫ থেকে ১৯৮৯ সালের মধ্যবর্তী বছরগুলিতে ১৯০ লক্ষ টাকা ব্যয়-বরাদ্দ করেছেন। স্থির হয়েছে যে, এই আবাস পুরুলিয়ায় নির্মিত হবে এবং এর পরিকল্পনা ও ব্যয়-বরাদ্দের কর্মসূচি প্রস্তুতির পথে। এই নিবাসে প্রায় ১৯০ জন উন্মাদ বন্দীর থাকার ব্যবস্থা থাকবে এবং তাঁরা বিভিন্ন আধুনিক সুযোগ-সুবিধা ভোগ করবেন।

১১। উপযুক্ত সংখ্যক বাসগৃহ নির্মাণ করে কারাকর্মীদের থাকার বন্দোবস্ত করা একটি বিশেষ সমস্যা। বিভিন্ন সময়ে বাজেটের সাধারণ বরাদ্দ থেকে কারাসমূহের আধিকারিক ও রক্ষীদের জন্য বাসগৃহ নির্মিত হয়েছে। অষ্টম অর্থ কমিশন প্রদত্ত ১৪৫ লক্ষ টাকায় ৭৫টি গৃহনির্মাণ প্রকল্প রূপায়ণের প্রস্তাব গৃহীত হয়েছে। ১৯৮৫-৮৬ সালে এই খাতে বরাদ্দ ৮৫.৮৬ লক্ষ টাকা অল্পদিনের মধ্যেই ব্যয় করা হবে। অবশিষ্ট টাকা খরচের সময়সীমা ১৯৮৯ সাল ধার্য হয়েছে।

১২। ১৯৭৮ সালে রাজ্য সরকার কর্তৃক প্রতিষ্ঠিত কারাবিধি সংস্কার সমিতি ইতিমধ্যে সরকারের বিবেচনার জন্য ৪৭২টি সুপারিশ পেশ করেছেন। কিছু কিছু সুপারিশ গৃহীত হয়েছে এবং সংশ্লিষ্ট বিষয়ে সরকারি আদেশনামাও প্রচারিত হয়েছে। অন্যান্য সুপারিশগুলি বিভিন্ন পর্যায়ে সরকারের বিবেচনাধীন রয়েছে।

১৩। বর্তমান কারাবিধির আধুনিকীকরণের জন্য রাজ্য সরকার একটি বিশেষজ্ঞ কমিটি নিয়োগ করেছেন।

১৪। মাননীয় সদস্যদের অবগতির জন্য কারা-প্রশাসন বিষয়ে বিভিন্ন প্রাসঙ্গিক তথ্য সম্বলিত একটি পুস্তিকা প্রকাশ করা হয়েছে।

১৫। মাননীয় অধ্যক্ষ মহোদয়ের মাধ্যমে আমি মাননীয় সদস্যদের কাছে আবেদন জানাই যে, তাঁরা যেন স্বরাষ্ট্র (কারা) বিভাগের ১৯৮৬-৮৭ সালের প্রস্তাবিত ব্যয়-বরাদ্দের দাবি মঞ্জুর করেন।

**Mr. Deputy Speaker :** There are four cut motions to this Demand by Shri Kashinath Misra. The cut motions are in order. Shri Mishra may now move his motion.

**Shri Kashinath Mishra :** Sir, I beg to move that the amount of demand be reduced by Rs. 100/-

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে কারা মন্ত্রী দেবব্রত বন্দোপাধ্যায় মহাশয় তাঁর দপ্তরের ব্যয়-বরাদ্দের যে দাবি পেশ করেছেন তার বিরোধিতা করে আমাদের পক্ষ থেকে যেসব কাট মোশন এসেছে তার সমর্থনে আমি বক্তব্য রাখছি। প্রথমেই এমন এক

মন্ত্রীর দপ্তর সম্পর্কে আলোচনা করতে হচ্ছে যে দপ্তরের কাজকর্ম করতে গিয়ে মন্ত্রী মহাশয় স্বয়ং মুখ্যমন্ত্রীর কাছ থেকে বাধা পাচ্ছেন, যেখানে মন্ত্রী মহাশয় মুখ্যমন্ত্রীর চোখ রাঙানির ফলে নিজেই কাজ করতে পারছেন না, সেই মন্ত্রী কারা দপ্তরের সাফল্যের কি করে দাবি করবেন বুঝতে পারি না। এটা সবাই জানেন যে পশ্চিমবঙ্গ কারারক্ষী সমিতি বলে জেল কর্মচারী ইউনিয়ন বহুদিন থেকে আছে, সব দলের লোকেরা সেই ইউনিয়নের সঙ্গে যুক্ত। হঠাৎ মার্কসবাদী কমিউনিস্ট পার্টির লোকেরা, কো-অর্ডিনেশন কমিটির লোকেরা যারা ঐক্যের নাম করে বিভেদ ছাড়া আর কিছু বোঝে না তারা আর একটা কারারক্ষী সমিতি পশ্চিমবঙ্গ নামে নূতন সংগঠন তৈরি করে ফেললেন। আমরা ভেবেছিলাম মুখ্যমন্ত্রী রাজনৈতিক নেতা হলেও প্রশাসনের মধ্যে যখন থাকেন তখন একজন প্রশাসক হিসাবে থাকেন, সেখানে কোনও রকম বিশৃঙ্খলা তিনি বরদাস্ত করবেন না। সেজন্য আশা করেছিলাম যেমনভাবে স্টেট ইলেক্ট্রিসিটি বোর্ডে একটা অস্বীকৃত ইউনিয়ন গঠনের বিরুদ্ধে সেই দপ্তরে ব্যবস্থা নিতে পাঠিয়ে ছিলেন সেই রকম কারা দপ্তরে পাল্টা ইউনিয়ন করার স্কোপ দেবেন না। কিন্তু দুঃখের বিষয় মুখ্যমন্ত্রী মহাশয় খোদ মন্ত্রী মহাশয়কে চিঠি লিখে বললেন ঐ কারা রক্ষী সমিতি পশ্চিমবঙ্গকে স্বীকৃতি দিতে হবে। মন্ত্রী মহাশয় স্বীকৃতি দেন নি, যুক্তি তুলেছেন। কিন্তু সংবাদপত্রে আমরা কোনও কাউন্টার স্টেটমেন্ট পাই নি। তাহলে কি ধরে নিতে হবে মুখ্যমন্ত্রী যেটা বললেন সেটা সত্য? যদি মুখ্যমন্ত্রীর নির্দেশ মতো সেই কাজ করে থাকেন তাহলে কেন করেছেন সেটা বলতে হবে, আর যদি না করে থাকেন তাহলে না করার পিছনে কি যুক্তি আছে সেটাও বলতে হবে। আজকে মন্ত্রী মহাশয়ের দপ্তরে যে সমস্ত জেলরক্ষী আছে তারা নিজেদের মধ্যে মারামারি করছে। মন্ত্রী মহাশয়ের নিজের বিধানসভা কেন্দ্রে কয়েকদিন আগে একটা অদ্ভুত ঘটনা ঘটে গেছে। গত ফেব্রুয়ারি মাসে একটা ঘটনা হয়েছে এবং এপ্রিল মাসে আর একটা হয়েছে — দুটো ইউনিয়নের লোকের মধ্যে মারামারি হয়ে গেছে। সেখানে ওনার দলের লোকেরা জড়িত বলে একবার জানি সাসপেন্ড করা হল। শান্তিরঞ্জন সরকার এবং প্রশান্ত রায় তারা ওখানে আর একটা ইউনিয়নের লোকদের প্রচন্ড মারধোর করল, করে জেল সুপারের বাড়ি আক্রমণ করল, তাঁর বাড়ি তছনছ করা হল। তার বিরুদ্ধে কোনও অ্যাকশান নিতে পারেন নি। মন্ত্রী মহাশয় যদি জেলখানাকে সংস্কার না করে, জেল দপ্তরকে সুষ্ঠুভাবে চালানোর কথা চিন্তা না করে শুধু আর. এস. পি. ইউনিয়ন, সি. পি. এম. ইউনিয়ন, নন-পলিটিক্যাল যে সমস্ত ইউনিয়ন আছে সেগুলিকে কি করে টাইট দিয়ে নিজেদের দলের ইউনিয়নকে বাড়ানো যায় তার চেষ্টা করেন তাহলে জেল দপ্তরের সংস্কার তিনি কি করে করবেন? আজকে শোভরাজ সম্বন্ধে অনেকে অনেক কিছু বলেছেন। শোভরাজ একটা আন্তর্জাতিক ষড়যন্ত্রে লিপ্ত রয়েছে।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** মিঃ মান্নান, আপনি কি কোনওদিন জেলে গিয়েছেন? জেলে না গেলে জেলের কথা কি করে বুঝবেন?

**শ্রী আব্দুল মান্নান ঃ** না স্যার, সেই সৌভাগ্য আমার হয় নি। ১৯৭৭ সালের আগে ১৯৭২ সালে বা তারও আগে যে অবস্থা ছিল তাতে আপনারা আমাদের জেলে না পাঠালেও ছুরির আঘাত থেকে বাঁচবার জন্য বাড়ির ঘুঁটের মাচায় থাকতে হয়েছে। যাই হোক, যেটা বলছিলাম শোভরাজ সম্বন্ধে এখানে বড় বড় কথা বলা হয়েছে যে শোভরাজ তিহার জেল থেকে পালিয়ে গেছে।

[6-30 – 6-40 P.M.]

একটা আন্তর্জাতিক চোরাচালানকারির অনেক কিছু ক্ষমতা এবং সুযোগ আছে যার ফলে সে জেল থেকে বেরিয়ে যেতে পারে। কিন্তু একজন বিনা টিকেটের যাত্রী কি করে প্রেসিডেন্সি জেল থেকে পালিয়ে গেল সেটা আমি বুঝতে পারছি না। পরিস্থিতিতে মন্ত্রী মহাশয় চিন্তা করুন তার জেলের অবস্থা কি। জেলের কর্মচারিদের মধ্যে যখন মারামরি হয় তখন মন্ত্রী মহাশয় সেখানে ইন্ধন জোগান। দল ভারি করবার জন্য যদি এইভাবে চলে তাহলে জেলের প্রশাসন ভালভাবে চলবে না। আপনাদের যখন এই অবস্থা তখন আপনারা তিহার জেলের সমালোচনা করেন কোনও মুখে? একটা বিনা টিকেটের যাত্রীকে জেলে ধরে রাখতে পারেন না এই তো আপনাদের ক্ষমতা। এবারে আমি একজন সাজাপ্রাপ্ত আসামি সম্বন্ধে বলছি এবং মন্ত্রী মহাশয় বলবেন এই লোকটি কে। নাইন্থ মার্চ, ১৯৮৬ তারিখে একটি লোক, 'টু দি সুপারিনটেনডেন্ট, আলিপুর সেন্ট্রাল জেল" এইভাবে অ্যাড্রেস করে একখানা চিঠি লিখেছে এবং তাতে তিনি লিখেছেন কাইন্ডলি অ্যালাউ মি ফর অ্যান ইন্টারভিউ টু মিট শুশে। অ্যান্টনী ওরফে শুশে বলে একটা সাজাপ্রাপ্ত লোক আলিপুর সেন্ট্রাল জেলে আছে। শুশের বাবা লিখেছে তার ছেলেকে ফার্স্ট ক্লাস প্রিজনার হিসেবে রাখতে হবে এবং সে শুশের সঙ্গে দেখা করতে চায়। পরে দেখা গেল জেল সুপারিনটেনডেন্ট ঘরে বসে ওই ইন্টারভিউ হয়েছে শুশের সঙ্গে। একটা সাজাপ্রাপ্ত কয়েদীর সঙ্গে দেখা করবার জন্য এইভাবে জেল সুপারকে চিঠি লিখতে পারে তাহলে চিন্তা করুন আমরা কোথায় আছি। এগুলি যদি আপনি সংযত করতে না পারেন তাহলে কি করে জেল প্রশাসন চালাবেন? আর একটা ঘটনা বলি। জেল সুপার শ্যামল দে নামে একজন কমরেডকে বরখাস্ত করেছিলেন। সে বলল, আমাদের রাজত্বে কমরেডকে শাস্তি দেবে? বরখাস্ত হবার পর শ্যামল দে আদালতে গেলেন না বা প্রপার চ্যানেলেও গেলেন না। তিনি সোজা জেল সুপারের বাড়ি গিয়ে বললেন, কেন আমাকে বরখাস্ত করেছেন? জেল সুপার থানায় গিয়ে অভিযোগ করলেন এবং থানা অফিসার লিখিত ভাবে অভিযোগ নিলেন যে জেল সুপারের বাড়িতে গিয়ে হামলা করেছে। পরে দেখা গেল কোনও কিছুতেই ফল হল না, কারণ এক্ষেত্রে মন্ত্রীর হস্তক্ষেপ রয়েছে। মন্ত্রীরা যদি এইভাবে আচরণ করেন তাহলে জেল প্রশাসন চলতে পারে না। আই. জি. প্রিজনও কোনও রকম ডিসিপ্লিনিন্যারি অ্যাকশন নিতে পারলেন না। আর. এস. পি.-র সদস্যরা যতই বড় বড় কথা বলুন না কেন তাঁরা বেশ ভালভাবেই জানেন তাঁরা হচ্ছেন আরশুলার মতোই পাখি। সি. পি. এম.-এর কমরেডদের উপর তাঁরা কোনও কথা বলতে পারেন না। আলিপুর সেন্ট্রাল জেলে আসামিদের সঙ্গে যে সমস্ত লোক দেখা করতে গেছে তারা বলেছে আলিপুর সেন্ট্রাল জেলে সাক্ষাৎ প্রার্থীদের জন্য একটা বিশ্রামাগার ছিল — অর্থাৎ একটা রেস্ট হাউস ছিল। হঠাৎ দেখা গেল সেই ঘরটি দখল করেছে সি. পি. এম. প্রভাবিত ইউনিয়ন। আমি মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাই এই জবর দখল করা ঘরকে কেন উদ্ধার করতে পারলেন না? একবার চিন্তা করুন তো এই ঝড়, বৃষ্টি রোদের মধ্যে সাক্ষাৎ প্রার্থীরা কোথায় গিয়ে দাঁড়াবে? এই ঘরটি সি. পি. এম. প্রভাবিত ইউনিয়ন দখল করে সেখানে কাস্তে হাতুড়ি তারা মার্কা পতাকা বসিয়ে দিয়েছে। দর্শনার্থীরা এখন কোথায় গিয়ে একটু বিশ্রাম করবে? তার জন্য

কোনও অ্যাকশন নিতে পারছেন না। আজকে তিনি জেল দপ্তরের বাজেট এনেছেন, সেখানে তিনি অনেক কথাই বলবেন। কিন্তু আজকে কারা দপ্তরের মন্ত্রীর এমন অবস্থা হয়ে গিয়েছে, সি. পি. এম.-এর জো-হুজুরের হুকুম পালন করতে গিয়ে আজকে পুরো জেল প্রশাসনকে ভেঙ্গে ফেলছেন। নিজেদের দলের স্বার্থে মার্কসিস্ট কমিউনিস্ট পার্টির চোখ রাঙানিকে ভয় করতে গিয়ে তিনি এই সব করছেন। কারণ ওদের চোখ রাঙানিকে উপেক্ষা করার কোনও স্কোপ নাই বলেই আজকে এই অবস্থা তিনি করছেন। আমরা আলিপুর সেন্ট্রাল জেল সম্বন্ধে আমরা অনেক কথাই শুনেছি। দমদম সেন্ট্রাল জেলে এই কয়েক দিন আগে ৯ই এপ্রিল তারিখে ১৪০টি খালি টিন পাচার হচ্ছিল। দমদম পুলিশ খবর পেয়ে সবগুলি আটক করল। জেল রক্ষী সমিতির লোকেরা কিছু কিছু এই সব করেছিল। ঐ জেলের খালি টিনগুলি, যেগুলি টেন্ডার করে বিক্রি করার কথা সেগুলি সেই ভাবে বিক্রি না করে, ঐ যেখানে সরষের মধ্যে ভূত, সেই ভূতগুলি করল কি? সেগুলি পাচার করে দিচ্ছিল। দমদম থানা খবর পেয়ে নিয়ে চলে গেল এবং সেগুলি আটক করল এবং তার সম্বন্ধে কেসও হল। কিন্তু আজ পর্যন্ত তাদের বিরুদ্ধে কোনও অ্যাকশন নেওয়া গেল না। কারণ হচ্ছে এই যে জেল মন্ত্রী জানেন যে এর বিরুদ্ধে অ্যাকশন নিতে গেলে ওদের চাকুরি চলে যাবে। এই হচ্ছে অবস্থা দমদম সেন্ট্রাল জেলের এবং এইভাবে জেল প্রশাসন ব্যবস্থাকে ভেঙ্গে দেওয়া হয়েছে। আজকে পশ্চিমবাংলার সমস্ত জেলে কি বহরমপুর জেলই বলুন, আর আলিপুর সেন্ট্রাল জেলই বলুন দমদম সেন্ট্রাল জেলই বলুন সব জেলগুলিরই ঐ একই অবস্থা। জেল সুপার বলে একটি শব্দ আছে। আমার নিজের এলাকাতে আরামবাগ জেলে আমি গত বছর একটি ব্যাপারে গিয়েছিলাম। গিয়ে দেখি যে আমাদের কংগ্রেস পার্টির কোনও কর্মীকে ওখানকার জনতা পার্টির এক অংশের লোক তাকে একটি কেসে জড়িয়েছে। অবশ্য পরে কেসে আমাদের কর্মী বেকসুর খালাস পেয়ে গিয়েছে, এটা আপনারা জেনে রাখুন। পঞ্চায়েত প্রধান যে অ্যাকশন নিয়েছিল তার ভিত্তিতে তাকে জেল কাস্টোডিতে রাখা হয়েছিল। আমি সেই জেলে গিয়ে দেখেছি যে ঐ জেলের যে বর্তমান সুপার সাব জেলার তিনি ওখানে নাই। আমি এক ঘন্টা দাঁড়িয়ে রইলাম, কিন্তু তার টিকিও খুঁজে পাওয়া গেল না। একটা কনস্টেবল আছে সে খুব হম্বিতম্বি করে মনে হয় মন্ত্রীর চেয়ে বড়। আমি একটা রিটন কমপ্লেন করে এলাম এবং সঙ্গে সঙ্গে যিনি এস. ডি. ও. আছেন ওখানকার মিসবিহেভ যে করা হয়েছে আমার প্রতি সেটা তাঁকে জানিয়ে এলাম। আমি একজন লোক্যাল এম. এল. এ. — সেখানে ল অ্যান্ড অর্ডার খারাপ হয়ে যেত যদি আমি না কন্ট্রোল করতাম। আমি একটা রিটন কমপ্লেন করে এলাম এস. ডি. ও.-র কাছে এবং এক বছরের উপর হয়ে গেল, আজ পর্যন্ত একটা রিপ্লাই পেলাম না। মন্ত্রী মহাশয় অনেক সময় তো বলেন যে কোনও কমপ্লেন তো করেন নি। আমি তো কমপ্লেন করে এলাম এস. ডি. ও.-র কাছে লোক্যাল এম. এল. এ. হিসাবে — কিন্তু কি হল? এখানেও সেই জেলের এই অবস্থা হয়ে গিয়েছে এবং আমি জানি প্রতিটি জেলের প্রশাসনের কোনও যোগাযোগ নেই। একটু আগে আমাদের প্রলয় বাবু বললেন — প্রত্যেকটি ব্যাপারে কি সব আজগুবি গল্প করে গেলেন। আমার চাক্ষুস প্রমাণ সব জেল যোগাযোগ বিহীন — কোনও জেল সম্বন্ধে অভিযোগ করলে এই অবস্থা। তার পর জেলের মধ্যে যেসব দুর্নীতি — সেইসব দুর্নীতি দমন করার ব্যাপারে কোনও কিছু ব্যবস্থা নাই। আমি অনেক বার এই হাউসে কোয়েশ্চেন করেছিলাম এবং উত্তর পেয়েছি — এবং কায়েদীদের যেসব খাওয়া-

দাওয়া দেওয়া হয়, আমি নিশ্চয় সাজাপ্রাপ্ত আসামিদের জামাই আদরে রাখার জন্য ওখানে পাঠানো হয় না, যে অপরাধি করে তাদের ওখানে পাঠানো হয়েছে, কিন্তু তাদের যে খাবার চুরি করা হয় তার বিরুদ্ধে আজ পর্যন্ত কি অ্যাকশন নিয়েছেন? তাদের ওখানে টাকা পয়সা পর্যন্ত চুরি হয়ে যায়। কিছু দিন আগে আমাদের একটা ইউনিয়ন এসে বললেন কয়েদীদের যে জামা কাপড় দেবার কথা সেগুলি বন্ধ হয়ে গেছে, সেগুলি সব ছিঁড়ে গেছে এই অবস্থা সমস্ত জেলে চলছে। মন্ত্রী মহাশয় দলবাজি করার জন্য সি. পি. এম.-র চোখ রাঙানিকে ভয় করে কোনও অ্যাকশন না নিতে পারার জন্য আজকে জেলের প্রশাসন এই অবস্থায় এসে পড়েছে। দুটি ইউনিয়নের মধ্যে বিরোধ — ফলে প্রশাসন ভেঙ্গে পড়েছে। কারারক্ষী সমিতি এবং পশ্চিমবঙ্গ সরকারি কর্মচারিদের মধ্যে বিশৃঙ্খলার জন্য যে কোনও সময় যে কোনও ঘটনা ঘটতে পারে। সেই জন্য এই মন্ত্রী মহাশয়ের আজকের এই ব্যয় বরাদ্দের দাবি তিনি করেছেন তার বিরোধিতা করতে বাধ্য হচ্ছি। মন্ত্রী মহাশয়কে বলি যদি সাহস থাকে তাহলে তিনি এই সব কথার উত্তর দেবেন।

আজকে যে অবস্থা চলেছে এই জেল প্রশাসনে এবং সেটা যদি চলতে থাকে তাহলে আগামী দিনে কি ভয়ঙ্কর ঘটনা ঘটবে তা বলা খুবই মুশকিল। সেই জন্য এই ব্যয় বরাদ্দের বিরোধিতা করে, আমাদের পক্ষ থেকে যে কাট মোশন এনেছেন সেই কাট মোশনকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[6-40 – 6-50 P.M.]

**শ্রী অনাদি মোল্লা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় কারা মন্ত্রী যে বাজেট পেশ করেছেন আমি তাকে সমর্থন করে দু একটি কথা বলতে চাই। বিরোধী দলের মাননীয় সদস্যরা যে বক্তব্য রাখলেন আমি খুব মন দিয়ে শুনেছি। কংগ্রেস আমলে জরুরি অবস্থার সময় গ্রামে গ্রামে মানুষের উপর অন্যায় অত্যাচার নেমে এসেছিল। মানুষ বিভিন্ন সময়ে শান্তভাবে নানা দাবি করেছিল। সেই দাবিকে অন্যায় ভাবে পুলিশি অত্যাচার চালিয়ে নস্যাৎ করে দিয়ে গ্রাম বাংলার মানুষকে কারাগারে ভরে রেখেছিলেন। কিন্তু তাদের কোনও সুযোগ সুবিধা ছিল না। জেলখানার মধ্যে সেই মানুষগুলিকে গরু ছাগলের মতো রেখে দিত। তাদের চিকিৎসার ব্যবস্থা ছিল না, শিক্ষার ব্যবস্থা ছিল না, খাবারের ব্যবস্থা ছিল না। সেখানে পানীয় জলের সমস্যা ছিল। বিরোধী দলের সদস্যরা কারার উপর বলতে গিয়ে বললেন বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পরে জেলের অন্য কিছুই করে নি। কিন্তু বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পরে গণতান্ত্রিক পদ্ধতিতে জেলের ভীড় কমিয়ে দিয়েছেন। তাদের অনেক কিছু সুযোগ সুবিধা দেওয়া হয়েছে। কংগ্রেস আমলে অন্যায়, অত্যাচার করে মানুষকে দিনের পর দিন জেলখানায় আটকে রাখত এবং কোনও নিরাপত্তা ছিল না। কারামন্ত্রী গণতান্ত্রিক পদ্ধতিতে নানা রকম সুযোগ সুবিধা করে দিয়েছেন জেলখানার ভিতর এবং জেল দেখাশুনা বা খাওয়া-দাওয়ার পরিবেশ বর্তমানে যথেষ্ট ভাল হয়েছে। আগে যেমন বন্দীদের বিচার হত না, দীর্ঘদিন আটকে রেখে দেওয়া হত এখন সঠিকভাবে দ্রুত বিচারের নিষ্পত্তি করা হচ্ছে। বিরোধী দলের সদস্যরা বললেন কারাগারে কোনও নিয়ম শৃঙ্খলা নেই। ওখানে কিছুই করা হয় নি।

কিন্তু আমি দু একটি পরিসংখ্যান উদ্ধৃত করে বলতে চাই, আগে জেলে যে রকম ভীড় ছিল, বর্তমানে সেই ভীড় কমানো হয়েছে। আগে নকশাল পন্থীদের মুক্তি দেওয়া হয় না, যাবৎ জীবন কারাদন্ডে তাদের দন্ডিত করা হয়েছিল, এখন নকশালদের মুক্তি দেওয়া হয়েছে। সব রাজনৈতিক বন্দীদের মুক্তি দেওয়া হয়েছে। যাদের দীর্ঘদিন ধরে বন্দী করে রেখেছিল তাদের মুক্তি দেওয়া হয়েছে। মেয়েদের জন্য আলাদা ব্যবস্থা করা হয়েছে। শিশুরা যাতে সুষ্ঠুভাবে লেখাপড়া শিখতে পারে, খাওয়া দাওয়া যাতে সঠিক ভাবে করতে পারে তার ব্যবস্থা করা হয়েছে। চিকিৎসার ব্যবস্থা না থাকায় তখন আমরা দেখেছি ওষুধের জন্য নিজেদের মধ্যে মারামারি করেছে জেলের মধ্যে এবং অনেকে মরে পড়ে থাকত, দেখা হত না। তারপর অন্য একটা গাড়িতে করে তাদের কোথায় ফেলে দিয়ে আসা হত কেউ পাত্তা পেত না। এখন সেই সব নেই। পড়াশুনার জন্য গ্রন্থাগার করা হয়েছে, শিক্ষার সুযোগ করে দেওয়া হয়েছে। জেলের কাজ কর্ম দেখাশুনার জন্য পঞ্চায়েতী প্রথায় ৬ মাস অন্তর নির্বাচন করার ব্যবস্থা করা হয়েছে। ঠিকাদারি প্রথার মাধ্যমে জেলে জিনিসপত্র সরবরাহের ব্যবস্থা বিলোপ করা হয়েছে।

মজুরি বৃদ্ধি — সেখানে যারা কাজ করেন তারা দৈনিক একটা মজুরি পেয়ে থাকেন। বামফ্রন্ট সরকার তাদের এই মজুরি বৃদ্ধি করেছেন। এটা স্যার, একটা বড় কৃতিত্ব কিন্তু এঁরা স্যার, সেসব কথা বললেন না। সেখানে বৃত্তিমূলক শিক্ষা ও পুনর্বাসন সম্পর্কেও তাঁরা কোনও কথা বললেন না। স্যার, আপনি জানেন, আগে ওঁদের আমলে বন্দীরা জেলখানায় যেমন গরু, ছাগলের মতন থাকত এখন আর জেলখানাগুলিতে সেই অবস্থা নেই, বামফ্রন্ট সরকার সেখানে গণতান্ত্রিক পদ্ধতিতে কাজ করছেন। বৃত্তিমূলক শিক্ষার বিভিন্ন কাজ আজ জেলখানাগুলিতে হচ্ছে। ছাপাখানা, তাঁত বোনা, ঘানি থেকে সরষের তেল বার করা, ছাতা, কম্বল ইত্যাদি তৈরি করা, জুতোর কাজ, দর্জির কাজ, মাদুর তৈরির কাজ, শতরঞ্চি বোনার কাজ, বই বাঁধাই ও সাবান তৈরি ইত্যাদি নানান ধরনের কাজ সেখানে হচ্ছে এবং এইসব কাজের শিক্ষণ কেন্দ্র রয়েছে। এসব কথাও কিন্তু বিরোধী দলের মাননীয় সদস্যরা বললেন না। এবারে আমি মুক্ত কারা সম্বন্ধে বলি। কারা সংশোধন বিধি কমিটির সুপারিশক্রমে দন্ডাজ্ঞ প্রাপ্ত বন্দীদের মুক্তি দেওয়ার আগে এই ধরনের মুক্ত কারায় তাদের রাখা হবে যাতে তারা নিজেদের মানসিক ও সামাজিক ভাবে খাপ খাইয়ে নিতে পারেন। এই সব কাজ সেখানে করা হচ্ছে। ওঁরা রাজনৈতিক বন্দীদের মুক্তি দেওয়ার কথা কোনওদিন চিন্তা করেন নি, আমরা কিন্তু সেই কাজ করেছি। স্যার, বিরোধী দলের মাননীয় সদস্য জেল সম্পর্কে তাঁর বক্তব্য রাখতে গিয়ে যে সব কথা বললেন সেগুলি সঠিক নয়। বামফ্রন্ট সরকার পশ্চিমবাংলায় ক্ষমতায় আসার পর এই জেলগুলিকে সঠিক ভাবে পরিচালনা করে আসছেন। স্যার, এই কাজ আরও সুষ্ঠুভাবে করার জন্য আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ রাখছি এবং সঙ্গে সঙ্গে আরও অনুরোধ রাখছি যে মামলাগুলির যাতে দ্রুত নিষ্পত্তি হয় সেদিকে আপনি নজর রাখুন। এই কথা বলে এই ব্যয় বরাদ্দের দাবিকে পুনরায় সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অনিল মুখার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বিরোধী দলের মাননীয় সদস্য শ্রী

[ 21st April, 1986 ]

আব্দুল মান্নান সাহেব জেল সম্পর্কে যেসব তথ্য দিলেন তা এক কথায় রাজনৈতিক বক্তব্য ছাড়া আর কিছুই নয়। কংগ্রেস একটা রাজনৈতিক দল, জেল সম্পর্কে তাঁদের বৈজ্ঞানিক চিন্তাধারার কোনও জ্ঞানের প্রমাণ আমরা তাঁদের কাছ থেকে এখানে পেলাম না। পাব কি করে? সাম্রাজ্যবাদী বৃটিশের চিন্তাধারা থেকে এঁদের চিন্তাধারার তো কোনও পার্থক্য নেই। এঁদের আমলে ১৯৭২ থেকে ১৯৭৭ সাল এবং তারও আগে এই জেলগুলির অবস্থা কি ছিল তা আমরা সবাই দেখেছি। স্যার, কংগ্রেস একদিন আন্দোলন করেছিল সাম্রাজ্যবাদী বৃটিশের বিরুদ্ধে। সেখানে জেলের অভিজ্ঞতা তাঁদের ছিল। সেই কংগ্রেস আর এই কংগ্রেস আলাদা। সেই সময় জেল খেটে যাঁরা কংগ্রেস করতেন তাঁরা এক আর এঁরা হল, যাঁরা ওয়াগান ভাঙ্গাতো তারা কংগ্রেসি হয়েছেন। সুতরাং যাঁরা ওয়াগান ভেঙ্গে কংগ্রেসে এসেছেন এখন, এইসব ওয়াগান ব্রেকার কংগ্রেসিরা যাঁরা ও দিকে বসে আছেন তাঁরা জেলের কথায় অন্য কথা চিন্তা করেছেন। স্যার, ১৯৭২ থেকে ১৯৭৭ সাল পর্যন্ত যাঁরা ছিলেন তাঁরা সারা দেশকে জেলখানায় পরিণত করেছিলেন।

[6-50 – 7-00 P.M.]

সুতরাং সেই সম্পর্কে তাদের ধারণা, জেল সম্পর্কে তাদের ধারণা অন্য রকম ছিল। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ওরা জেল ভাঙ্গা সম্পর্কে বলছেন। শোভরাজ জেল ভেঙ্গে পালিয়ে গেছে বলে দিল্লির খুবই ক্ষোভ। ওদের জেল প্রশাসন আজকে কোনও জায়গায় গিয়ে পৌঁছেছে? ভারতবর্ষের বিভিন্ন রাজ্যে যেখানে কংগ্রেসের পরিচালনাধীনে রয়েছে সেখানকার জেল প্রশাসন কি ভাবে চলছে সেটা কি ওরা জানেন না? সেটা ওরা জানেন। কাজেই মাননীয় মন্ত্রী মহাশয় যে সব ভাল কাজ করেছেন, সেই রিপোর্ট ওরা একবারও পড়েন নি। সুব্রত বাবুদের রাজত্বে ১৯৭৭ সালে তারা সারা ভারতবর্ষকে জেলখানায় পরিণত করেছিলেন। কাজেই তার আর জেল সম্পর্কে কিছু শোনার দরকার নেই। আমাদের মাননীয় মন্ত্রী মহাশয় যে সব ভাল কাজগুলি করেছেন সেগুলি অন্তত আপনারা শুনুন। পশ্চিমবাংলার কারাগারগুলি পরিচ্ছন্ন রাখার জন্য, সুস্থ পরিবেশে কাজ করার জন্য যে সব ব্যবস্থা করা হয়েছে, ভবঘুরে শিশুদের রাখার জন্য যে ব্যবস্থা করা হয়েছে, মহিলাদের জন্য যে ব্যবস্থা করা হয়েছে, এই জিনিসগুলি আপনারা কোনওদিন করেন নি। আপনারা জেলের সংস্কার করেন নি, জেল কোড তৈরি করেন নি, ভবঘুরে শিশুদের জন্য কোনও ব্যবস্থা আপনারা করেন নি। আপনাদের রাজত্বে এই সব কাজ কিছুই হয় নি। আজকে মাননীয় মন্ত্রী মহাশয় সেই সব কাজ করেছেন। তিনি জেলের সংস্কার করেছেন, জেল কোড তৈরি করেছেন এবং তাকে কার্যকর করেছেন। কাজেই ভাল কাজ যেগুলি তিনি করেছেন সেগুলি সম্পর্কে অন্তত দু'একটি কথা বলুন, একটু প্রশংসা করুন। কনস্ট্রাকটিভ সাজেশন যদি থাকে সেগুলি দিন। মাননীয় মন্ত্রী মহাশয় নিশ্চয়ই সেগুলি গ্রহণ করবেন। কিন্তু তা বলে কোথায় কি হয়েছে, কোনও ইউনিয়নে কি হয়েছে সেই সব সম্পর্কে জেল বাজেটের উপরে বক্তৃতা করতে গিয়ে বললেন। এটা কি আপনাদের বক্তব্য হল? একটা কংগ্রেস দলের কি এই বক্তব্য?

**(বিরোধী পক্ষ থেকে কোনও সদস্য ঃ — কংগ্রেস জেল খেটেছে।)**

যে কংগ্রেস জেল খেটেছে সেই কংগ্রেস আপনারা করেন নি। আপনারা যে কংগ্রেস করেন সেই কংগ্রেস হচ্ছে ওয়াগান ব্রেকার, সমাজ বিরোধী। এই কংগ্রেস কোনওদিন জেল খাটে নি। যে কংগ্রেস জেল খেটেছে সেই কংগ্রেসের নাম ভাঙ্গিয়ে আপনারা চালিয়ে যাচ্ছেন। আপনারা সমাজ বিরোধী কাজ করছেন। কাজেই আপনাদের কংগ্রেস আর সেই কংগ্রেসের মধ্যে অনেক পার্থক্য আছে। যাই হোক, আমি মাননীয় মন্ত্রী মহাশয় যে ব্যয়-বরাদ্দ এখানে রেখেছেন, আমি তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সত্যপদ ভট্টাচার্য ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় যে জেল বাজেট এখানে রেখেছেন, আমি তাকে পরিপূর্ণ ভাবে সমর্থন করছি। আগে জেল ছিল যারা ক্রিমিন্যাল তাদের উপরে অত্যাচার করা, তাদের ডান্ডা মেরে বুঝিয়ে দেওয়া যাতে তারা আর কোনও দিন অন্যায় কাজ না করে। আর বর্তমানে জেলকে অন্য দৃষ্টিভঙ্গিতে দেখা হচ্ছে। যারা ক্রিমিন্যাল, তারা চিরদিন ক্রিমিন্যাল হয়ে থাকবে এটা সত্য নয়। তাদের চরিত্র সংশোধন করার, মনোবৃত্তি সংশোধন করার যে চিন্তাধারা সেই চিন্তাধারায়, সেই দৃষ্টিভঙ্গিতে আজকে জেলকে দেখা হচ্ছে। আজকে মানুষকে সংশোধন করার জন্য, মানুষ জাত ক্রিমিন্যাল নয়, সংশোধন করার জন্য জেল। তারাপদ লাহিড়ী জেল কোড যেটা তৈরি হয়েছে তার কিছু কিছু মানা হয়েছে। আজকে জেল সত্যিকারের শ্বশুর বাড়ি নয় বটে কিন্তু জেলে যারা পাগল ছিল, তাদের আজকে অন্য জায়গায় রাখা হয়েছে, যারা শিশু ছিল, রাস্তায় রাস্তায় ঘুরত, তাদের বিরুদ্ধে কমপ্লেন নেই অথচ জেলে ছিল, তাদের হোমে রাখা হয়েছে। বয়স হলে কিশলয়ে রাখা হচ্ছে, নানা জায়গায় রাখা হচ্ছে এবং অত্যন্ত আশ্চর্যের কথা, আর একটা পরীক্ষা চলছে, যারা জেলে থাকে, ওপেন জেল, যেখানে ঘুরে ঘুরে বেড়াবে চাষবাস করবে, খুব বেশি তাদের উপর অত্যাচার হবে না। এই রকম একটা ওপেন জেল আজকে করার চেষ্টা হচ্ছে। জেলের যে কোড, সেটা পালন করার জন্য কতকগুলো জিনিস করা হয়েছে, বহু জেল বড় করা হয়েছে, সম্প্রসারিত করা হয়েছে, কতকগুলো সাব-জেল নূতন করা হয়েছে, আগে গাদাগাদি করে রাখা হত, আজকে অনেক জায়গায় পরিসর সৃষ্টি করা হয়েছে, যাতে মানুষরা সেখানে গিয়ে সব হয়ত সুখ পাবে না, কিন্তু তাদের জীবনে সচ্ছলতার ব্যবস্থা হয়েছে, সঙ্গে সঙ্গে লেখাপড়া শিখছে, পাশ করছে আজকে জেল থেকে পাশ করছে, লেখাপড়া শিখছে এবং কোনও কোনও বৃত্তি তারা শিখছে, যেমন শতরঞ্চি তৈরি করা, কার্পেট তৈরি করা, বেতের চেয়ার তৈরি করা, এইগুলো আজকে জেলে তৈরি হচ্ছে এবং সেইগুলো উচ্চ মানের জিনিস হিসাবে বাজারে পাওয়া যায়। যদিও দাম একটু বেশি। কাজেই জেলে যেটা হচ্ছে সেটা এখন নূতন করে মন্ত্রী মহাশয়ের কৃতিত্ব আছে যে জেলের যে ব্যবস্থা, তিনি একটা নূতন ব্যবস্থা করেছে, কংগ্রেস আমলে যেটা ছিল না। সেই ব্যবস্থা এখানে প্রবর্তন করার চেষ্টা করেছেন, সেই জন্য তিনি ধন্যবাদের পাত্র। জেলের আজকে খাওয়া দাওয়া অনেক উন্নতি হয়েছে আগের চেয়ে, একেবারে ভাল হয়েছে তা বলব না। কাজেই মন্ত্রী মহাশয় যে জেল সম্পর্কে একটা কম্পোজিট অ্যাক্ট তৈরি করবার চেষ্টা করছেন, সেটা হল জেলের ব্যাপারে অনেক সুবিধা হবে। আজকে কয়েদীরা প্যারলে ছুটি পায়, বাড়িতে যেতে পারে ১০/১৫ দিন

ছুটিতে। কিন্তু একটা কথা, সমাজে যারা ক্রিমিন্যাল জেল খাটে, তারা যখন সমাজ জীবনে আসে তখন তাদেরকে মানুষ গ্রহণ করে না ঠিকমতো, সুস্থ মানুষ বলে গ্রহণ করে না। সেই মনোবৃত্তি আমাদের রাখার দরকার। সমাজ জীবনে এটা প্রচার থাকা দরকার যে একটা মানুষ যদি ভুলক্রমে অপরাধ করে, সে যদি সংশোধিত হবার চেষ্টা করে, সমাজ যেন তাকে গ্রহণ করে। এই ব্যবস্থা থাকা উচিত। আমরা দেখেছি জেলখানায় যে কেউ ক্রিমিন্যাল, তারা গিয়ে ওখানে অত্যাচারের চোটে দল গড়ত, বাইরে বেরিয়ে আসার পর তারা আবার ঘুরে ডাকাতি করত, এই চরিত্র যাতে সংশোধন করা যায়, সমাজ জীবনে একটা উপকার হবে, সেদিক দিয়ে দেবব্রত বাবু কৃতিত্বের দাবি করতে পারেন। আজকে জেলখানায় অনেক সুব্যবস্থা করার চেষ্টা করেছেন এবং ভবিষ্যতেও করবেন। আমি আর একটা কথা এখানে বলব, মান্নান সাহেব যেটা বলেছেন জেলে ওয়ার্ডেনরা রয়েছে, তারা দুটো সমিতি করে ঝগড়া করছে, সেটা সত্যিই নিন্দার বিষয়। একটা সমিতি গভর্নমেন্টের অনুমোদিত থাকবে। সব জায়গায় একটা সমিতি আছে, জেলে দুটো সমিতি থাকার কোনও কারণ নেই। এই ব্যাপারে আমি স্বরাষ্ট্র মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করব যাতে জেলে ওয়ার্ডেনদের মধ্যে দুটো সমিতি করে গন্ডগোল সৃষ্টি করে শরিকি বিবাদ না লাগানো হয়, এদিকে লক্ষ্য রাখতে হবে। এই কথা বলে বাজেট ব্যয়-বরাদ্দকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই ব্যাপারে আমার দু একটা সাজেশন আছে, আমি তা আপনার মাধ্যমে জেল মন্ত্রী মহাশয়ের কাছে উপস্থিত করতে চাই।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আপনি তো কোনওদিন জেলে যান নি, জেল সম্পর্কে আপনি কি সাজেশন দেবেন?

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** জেলে ক্রিমিন্যালবা যায়, স্যার, আপনি গেছেন কি না জানি না।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আমি জেলে গেছি।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** জেলে সাধারণত ক্রিমিন্যালরা যায়, আপনি গেছেন কি না জানি না তবে আমি জেলে গেছি জেল পরিদর্শন করতে আর কিছু লোক যায় জেল খাটতে, আমি প্রথমটাতে গেছি, দ্বিতীয়টা সম্পর্কে আমার খুব বেশি সম্পর্ক নেই। আপনার সঙ্গে যদি সম্পর্ক থাকে তাহলে আপনি জানেন, আমি জানি না। আমি বলতে পারব না।

[7-00 – 7-10 P.M.]

স্যার, আমি আপনার অনুমতি নিয়ে জেল সম্বন্ধে দু' একটি সাজেশন মাননীয় মন্ত্রী মহোদয়ের কাছে রাখছি। উনি যোগ্য মন্ত্রী, এ বিষয়ে কোনও সন্দেহ নেই। সবাইকে না করলেও আমরা যে ক'জন মন্ত্রীকে যোগ্য বলে মনে করি তাঁদের মধ্যে উনি অন্যতম এবং এ কথা সত্য যে, ওঁর মন্ত্রিসভায় আরও গুরুত্বপূর্ণ দপ্তরের ভার পাওয়া উচিত ছিল। কিন্তু

দুঃখের বিষয় যেহেতু উনি দুর্বল পার্টিতে আছেন সেহেতু ওঁকে জেলে সান্টিং করে রেখে দেওয়া হয়েছে। তথাপি আমি ওঁর কাছে দু' একটি সাজেশন রাখছি। প্রথম কথা হচ্ছে জেলগুলিকে শহর থেকে দূরে সরিয়ে নিয়ে যেতে হবে। জেলগুলিকে আধুনিক করে তুলতে হলে সব চেয়ে আগে জেলগুলিকে শহর থেকে দূরে নিয়ে যেতে হবে। ঘন-বসতিপূর্ণ এলাকার মধ্যে জেলগুলি থাকলে জেলে যারা থাকে তাদের মানসিকতার ওপর চাপ পড়ে, মানসিক চাপ থেকে তারা মুক্ত হতে পারে না। স্যার, অনেক কারণেই মানুষ জেলে যায়। রাজনৈতিক কারণে দু' একবার জেলে যাওয়ার আমার সৌভাগ্য হয়েছিল। আমি দেখেছি এখানে ট্রাম লাইনের পাশেই জেলখানা হওয়ার ফলে সব সময় ঘড় ঘড় আওয়াজ ইত্যাদি সব সময় প্রচন্ড মানসিক চাপ সৃষ্টি করে। আমি মনে করি জেল এবং রেসকোর্স শহরের মধ্যে থাকা উচিত নয়। সেই জন্যই আমার প্রথম সাজেশন হচ্ছে, জেলগুলিকে শহর থেকে স্থানান্তরিত করতে হবে। এ বিষয়ে মাননীয় মন্ত্রী মহাশয় সরকারের কাছে অনুদান দাবি করুন।

আমার দ্বিতীয় সাজেশন হচ্ছে, জেলগুলিকে দুর্নীতি মুক্ত করতে হবে। জেলের দুর্নীতি ভারতবর্ষের সমস্ত রকম দুর্নীতিকে ছাড়িয়ে গেছে। এটা মাননীয় মন্ত্রী মহোদয়ের যে দোষ তা আমি বলছি না। আমি বলছি, উনি একটু সক্রিয় হয়ে যদি ওঠেন তাহলে, কিছুটা দুর্নীতি বন্ধ হয়। উনি হয়ত বলতে পারেন যে, দুর্নীতি কমেছে, অথবা কমাবার চেষ্টা করছেন। কিন্তু আমি দায়িত্ব নিয়ে বলছি, দেশের সমস্ত রকম দুর্নীতিকে জেলের দুর্নীতি ছাড়িয়ে গেছে।

আমার তৃতীয় সাজেশন হচ্ছে, জেলের হাসপাতালগুলির দিকে একটু নজর দেওয়া দরকার। জেল হাসপাতাল সম্পূর্ণ নরকে পরিণত হয়েছে।

আমার চতুর্থ বা সর্বশেষ সাজেশন হচ্ছে, জেল কোডের আমূল সংস্কার প্রয়োজন। আমার এই সাজেশনগুলির বিষয়ে বিচার বিবেচনা করতে আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি। জেলের দুর্নীতি দমন না করে জেল মন্ত্রীর অধিকার নেই অন্য কোনও ব্যাপারে হাত দেওয়ার।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** সুব্রত বাবু, '৭৫ সালে ইমার্জেন্সির সময়ে আমি জেলে গিয়েছিলাম। তখন আমি দেখেছি জেলগুলি শহরে থাকলে লাভ আছে। কারণ আমি তো পান খাই, শহরের জেলে ছিলাম বলে তখন আমি পান পেতাম। কিন্তু শহরের বাইরে চলে গেলে কি হবে, আমি জানি না।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** স্যার, আপনি ইমার্জেন্সির সময়ে যখন জেলে গিয়েছিলেন তখন নিশ্চয়ই দেখেছিলেন যে তখন কি সুখকর ছিল জেলখানা।

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে আমি মাননীয় সদস্যদের সামনে কারা বিভাগের যে ব্যয়-বরাদ্দটি পেশ করেছি সেটি সুদীর্ঘ কালের মধ্যে সব চেয়ে বেশি উন্নয়নমুখী বাজেট। বিগত ৮ বছর আমি কারা মন্ত্রী হিসাবে কারা বিভাগের বাজেট এই

সভায় পেশ করেছিলাম। মাননীয় সদস্যরা যদি একটু ভাল করে লক্ষ্য করেন তাহলে তাঁরা বোধ হয় আমার সঙ্গে সহমত হবেন যে, এ বারের জেল বাজেট — গত ১০-১৫ বছরের মধ্যে, না, আমি আগেকার আমলগুলির কথা ছেড়েই দিচ্ছি — আমার পেশ করা বাজেটগুলির মধ্যে সব চেয়ে বেশি উন্নয়নমূলক এবং পজিটিভ বাজেট। বিগত ৮ বছর আমি যে বাজেটগুলি পেশ করেছিলাম সেগুলিতে আমি নিজেই খুব একটা সন্তুষ্ট ছিলাম না, কিন্তু এ বারের বাজেটের বিভিন্ন বরাদ্দগুলি যদি মাননীয় সদস্যরা একটু ভাল করে লক্ষ্য করেন, তাহলে দেখবেন যে, আমার আমলে তো বটেই, আমার পূর্বের আমলগুলিতেও কখনও এত বেশি টাকা উন্নয়ন খাতে লগ্নি করা হয় নি। আমরা সকলেই জানি, শ্রী সিদ্ধার্থশঙ্কর রায় মহাশয় যখন মুখ্যমন্ত্রী ছিলেন তাঁর সময়ে জেলের প্রশাসন এবং জেলে যারা আবাসিক রয়েছেন তাদের উন্নয়ন কল্পে একটা জেল কোড রিভিসন কমিটি প্রখ্যাত শিক্ষাবিদ সুখময় দত্তের নেতৃত্বে গঠিত হয়েছিল এবং প্রায় সাড়ে ৩০০ সুপারিশ সেই কমিটি করেছিলেন। কিন্তু দুর্ভাগ্যবশত তাঁর আমলে সেই সুপারিশের একটিও কার্যকর হয় নি। আমি কারা দপ্তরের ভার পাবার পর ৭৮ সালে প্রথিতযশা স্বাধীনতা সংগ্রামী এবং আইনজীবী তারাপদ লাহিড়ী মহাশয়ের নেতৃত্বে জেল কোড রিভিসন কমিটি গঠন করি এবং ৩ বছরের মধ্যে তিনি ৪৭২টি রেকমেনডেশন সহ সেই রিপোর্ট পেশ করেন। আমি আজকে মাননীয় সদস্যদের কাছে এই কথা বলতে পারি আমি গত বছর যখন বাজেট বক্তৃতা দিয়েছিলাম তখন বলেছিলাম যে চেষ্টা করছি, এখন কিন্তু আজ সেটা চেষ্টার জায়গায় নেই — ৪৭২টি রেকমেনডেশনের মধ্যে বেশিরভাগ সুপারিশ আমি কার্যকর করেছি এবং ৩।৪ মাসের মধ্যে ৪৭২টি রেকমেনডেশন কার্যকর করা হচ্ছে। এইসব বৃটিশ আমলে হয় নি, কংগ্রেস আমলে হয় নি, আমাদের আমলে এই প্রথম কার্যকর হতে চলেছে। দ্বিতীয় আর একটি কথা ঘোষণা করতে চাইছি, শ্রীমতী ইন্দিরা গান্ধী কেন্দ্রীয় সরকারের প্রধানমন্ত্রী হিসাবে জেল সংস্কার করার জন্য জাসটিস এ. এন. মোল্লার নেতৃত্বে যে জেল রিভিসন কমিটি করেছিলেন সেই কমিটি যে সুপারিশ করেছিলেন এবং আমাদের শ্রদ্ধেয় ব্যবহারজীবী এবং স্বাধীনতা সংগ্রামী তারাপদ লাহিড়ী মহাশয় যে সুপারিশ করেছিলেন তার একটি জায়গায় মিল আছে — জেলের সমস্ত আইন জেল রুল যেটা কোড বলে সেটা রুল — জেলের সমস্ত প্রিজন্স অ্যাকট, প্রিজনার'স অ্যাক্ট, প্রবেশনার'স অ্যাক্ট এগুলি সমস্তটাই হচ্ছে শতাব্দী জীর্ণ, ১০০ বছরের বস্তা পচা আইন। মোল্লা কমিশন এবং তারাপদ লাহিড়ী কমিশন বলেছেন সমস্ত আইনকে বাতিল করে নূতনভাবে কমপ্রিহেনসিভ আইন করা প্রয়োজন। সত্য বাবু যেটা বলেছেন জেলকে কোয়ারসিভ ইন্সট্রুমেন্ট হিসাবে না দেখে কারেকশন্যাল সার্ভিসেস ইন্সটিটিউট হিসাবে দেখা উচিত। সেইজন্য একটা কমপ্রিহেনসিভ আইন করা প্রয়োজন। আমি অতীতে যেটা বলে এসেছি আজকে সেটা কংক্রিট পজিটিভ জায়গায় পৌছাতে পেরেছি, আইনের খসড়া শেষ হতে চলেছে। আগামী জুলাই মাসের মধ্যে কিম্বা সেপ্টেম্বর মাসের অধিবেশনের সময়ে পূর্ণাঙ্গ একটি বিল কারেকশন্যাল সার্ভিসেস বিল — যা ভারতবর্ষের মধ্যে কোনও জায়গাতে হয় নি — এই প্রথম পশ্চিমবাংলাতে মডেল আইন তৈরি হতে চলেছে। সুব্রত বাবু যখন পুলিশ মন্ত্রী ছিলেন, জ্ঞান সিং সোহন পাল তখন জেল মন্ত্রী ছিলেন। সেই সময়ে জেলে প্রিজনারদের সংখ্যা ছিল ২৫ হাজারের মতন আর আমি যখন মন্ত্রী হলাম ১৯৭৭ সালে, তখন এই প্রিজনারদের সংখ্যা

সাড়ে ১০ হাজারে নামানো হল। ১০টি সাব-জেল রয়েছে। বালুরঘাট সাব-জেল, বসিরহাট সাব-জেল, ব্যারাকপুর সাব-জেল, শ্রীরামপুর সাব-জেল এবং ডায়মন্ডহারবার সাব-জেল প্রভৃতি সাব-জেল রয়েছে। কিন্তু কয়েদীরা যাতে সুস্থভাবে বেঁচে থাকতে পারে তার জন্য এবং ওভারক্রাউডিং দূর করার জন্য — আজকে এই কথা ঘোষণা করছি — ৪টি নূতন সাব-জেল দুর্গাপুর, বোলপুর, কল্যাণী প্রভৃতি জায়গায় তৈরির কাজ শুরু হয়েছে। ১৯৮৫-৮৬ সালে শুরু হয়েছে। বালুরঘাটে এতাবৎ-যাবৎ ডিস্ট্রিক্ট জেল ছিল না। আজকে সেটা আপগ্রেড হয়ে ডিস্ট্রিক্ট জেলে রূপান্তরিত হতে চলেছে এবং বেশ কয়েক বছরের জন্য এর পিছনে টাকা বরাদ্দ করা হয়েছে। আমাদের পক্ষে যে কথাটা বলার দরকার সেটা হচ্ছে সুপ্রীম কোর্টের বিচারক এমনকি প্রয়াত প্রধানমন্ত্রী শ্রীমতী ইন্দিরা গান্ধী ১৯৮৩ সালে বার বার এই উক্তি করেছিলেন।

[7-10 – 7-20 P.M.]

এখন পর্যন্ত ভারতবর্ষের বিভিন্ন জেলে ১৮ বছরের কম যে সমস্ত ছেলে মেয়েরা রয়েছে, কিশোর কিশোরীরা রয়েছে তাদের কে জেলে রাখা হয় এটা অত্যন্ত অন্যায় কথা। মাননীয় সদস্যদের অবগতির জন্য জানাতে চাইছি যে আজকে প্রথম এই ভারতবর্ষের মধ্যে পশ্চিমবঙ্গে ১৮ বছরের কম যে সমস্ত ছেলে মেয়েরা রয়েছে তাদের জেল থেকে স্থানান্তরিত করা হয়েছে। ৪৫০ জনের মধ্যে ২৬২ জন কিশোর কিশোরীকে স্থানান্তরিত করা হয়েছে। পুরুলিয়া, মেদিনীপুর, বারাসাত ৪ মাসের মধ্যে ৪৫০ থেকে ২৬২ দিলে যা থাকে তাদের সোশ্যাল ওয়েল ফেয়ার চিলড্রেনস হোমে শিফট করতে চলেছি। মান্নান সাহেব এখন নেই তাঁকে একটা খবর দিতে চাইছি, এটা আমার কথা নয় ৪ মাস আগে কেন্দ্রের মন্ত্রী মাননীয়া শ্রীমতী রাজেন্দ্র কুমারী বাজপেয়ী আমাদের সেখানকার চিলড্রেনস হোম পরিদর্শন করতে এসেছিলেন সেখানে তিনি — সম্প্রতি এক মাস আগে দিল্লিতে যে সম্মেলন হয়ে গেল — সেখানে শ্রীমতী বাজপেয়ী বলেছিলেন ভারতবর্ষে প্রথম পশ্চিমবঙ্গে এই ধরনের ডিলড্রেনস হোমে জেলের ছেলেদের রাখা হল। তিনি একথাও বলেছেন যে আজকে ভারতবর্ষের সমস্ত রাজ্যের পশ্চিমবঙ্গের এই ব্যবস্থাটিকে অনুসরণ করা দরকার। ফিমেল জেল সম্বন্ধে যা ব্রিটিশ আমলে ছিল না, ১৯৪৭ থেকে ১৯৭৭ এর মধ্যেও ছিল না, এই প্রথম বামফ্রন্ট সরকারের আমলে বর্ধমানে একটা ফিমেল জেল হয়েছে। আজকে তার থেকে একটা বড় ফিমেল জেল মানে ট্রু লি মেন্ট ফর দি ফিমেল হয় নি। আমরা পুরুলিয়ায় একটা ফিমেল জেল ৫০ লক্ষ টাকা খরচ করে করতে চলেছি, তার কাজ কর্ম শুরু হয়ে গেছে। এ ছাড়া ৭টি জেলে মেয়েদের জন্য জেল অ্যানেক্স তৈরি হচ্ছে। ননক্রিমিন্যাল লুনাটিকসদের সম্বন্ধে প্রচুর লেখা হয়, প্রায় ১২০০ জন প্রিজনার রয়েছে, ২০০জন বন্দীকে নিয়ে যাবার ব্যবস্থা হচ্ছে ইনস্টিটিউট অফ মেন্টাল হেলথ আলিপুরে। এই ১৯৮৫ সালে পুরুলিয়ায় সেই রকম ননক্রিমিন্যাল লুনাটিক্সদের একটা জেলে — নিরপরাধ উন্মাদদের জন্য জেল তৈরি করার কাজ শুরু হয়েছে এক কোটি ৯০ লক্ষ টাকা খরচ করে। কিশোর অপরাধী যারা রয়েছে তাদের জন্য মেদিনীপুরে ৬০ লক্ষ টাকা খরচ করে ১৯৮৫ সালেই একটা জেল তৈরির কাজ শুরু হয়ে গেছে। ওপেন এয়ার জেলের কথা শ্রী সত্যপদ ভট্টাচার্য মহাশয় বলেছেন সেই রকম পশ্চিমবঙ্গে ৭টি

রয়েছে, পশ্চিমবঙ্গে আগামী জুলাই মাসে তার উদ্বোধনের জন্য লালগোলায় ১০০ একর জমি নিয়ে এগ্রিকালচার, হর্টিকালচার হবে। সেখানে ৩০ থেকে ৫০ জন আছেন, সেখানেও কাজ শুরু করতে চলেছি। আমার সময় কম, আমি ৩/৪ মিনিটের মধ্যে শেষ করবার চেষ্টা করছি, প্রায় ২০০টি স্কীম জেলের জন্য হতে চলেছে আমি হিসাব করে দিচ্ছি যা এর আগে ৪০ কেন ৩৮ বছরের মধ্যে হয়েছে কিনা সন্দেহ। ৫ বছরের মধ্যে ২০০টি স্কীম এই প্রথম চালু হয়েছে। প্রিজনারদের জন্য জল সরবরাহ, স্যানিটেশন, ইলেক্ট্রিফিকেশন ইত্যাদি ২০০টি স্কীম জেলের জন্য হতে চলেছে। যে কথাটি বলে আমি শেষ করতে চাই, যেটা না বললে ঠিক হবে না সেটা হচ্ছে জেল অ্যামিনিটিসের মধ্যে আগে ৩৬ পয়সা ছিল, আমি যখন ১৯৭৮ সালে প্রথম কারামন্ত্রী হয়েছিলাম তাদের ইনমেটস যাঁরা আছেন, জেলে যারা থাকে তাদের যাঁরা দেখা শোনা করেন তাদের ওয়েজ ৭৫ পয়সা থেকে রিভিসন কমিটির সুপারিশ অনুসারে তাদের ওয়েজ আজকে ১.৫০ পয়সা করা হয়েছে এবং স্কিলড লেবারদের ২ টাকা করা হয়েছে। এ ছাড়া যেটা প্রায় ১০০ বছরেও হয় নি সেই ৪ হাজার জেল কর্মচারী বা ওয়াডারদের দীর্ঘদিন কোনও কোয়াটারস দেওয়া হয় নি। আজকে প্রায় দেড় কোটি টাকা খরচ করে জেল এমপ্লয়ীদের অর্থাৎ ওয়াডারদের কোয়াটারস হতে চলেছে। আজকে এই কথা বলতে পারি যে, এখানে শ্রী সুব্রত মুখার্জি যা সুপারিশ করেছেন সেটা আমরা ইতিমধ্যেই গ্রহণ করেছি। আমরা কলকাতার মধ্যেকার সমস্ত জেলগুলিকে তুলে নিয়ে ইস্টার্ন মেট্রোপোলিটান বাইপাসের পাশে স্থাপন করবার জন্য জমি অধিগ্রহণ করেছি। আলিপুর সেন্ট্রাল জেল, প্রেসিডেন্সি জেল, স্পেশ্যাল জেল এই জেলগুলিকে তুলে নিয়ে গিয়ে সেটা করতে চলেছি। এই কথা বলে কাশীনাথ মিশ্র মহাশয়ের আনীত কাট মোশনের বিরোধিতা করে এবং আমি যে ব্যয়-বরাদ্দ পেশ করেছি সেটা মাননীয় সদস্যরা অনুমোদন করবেন এই আশা রেখে বক্তব্য শেষ করছি।

The motion of Shri Kashinath Mishra that the amount of Demand be reduced by Rs. 100/-, was then put and lost.

The motion of Shri Debabrata Bandyopadhyay that a sum of Rs. 9,98,16,000 be granted for expenditure under Demand No. 22, **Major Head : "256 — Jails".**

(This is inclusive of a total sum of Rs.2,49,55,000 already voted on account in March, 1986), was then put and agreed to.

**Demand No. 57**

**Major Heads: 312 — Fisheries, 512 — Capital outlay on Fisheries and 712 — Loans for Fisheries**

**Shri Kiranmoy Nanda :** Mr. Deputy Speaker, Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs.11,93,61,000 be granted for expenditure under Demand No. 57, **Major Heads :**

"312 — Fisheries, 512 — Capital Outlay on Fisheries and 712 — Loans for Fisheries".

(This is inclusive of a total sum of Rs. 2,98,45,000 already voted on account in March, 1986).

The Printed speech of Shri Kinanmoy Nanda is taken as moved.

২। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি প্রথমেই জানাতে চাই যে গত বছরের অর্জিত সাফল্যের মধ্যে সবচেয়ে গুরুত্বপূর্ণ হল বিভিন্ন উন্নয়ন প্রকল্প রূপায়ণে জনসাধারণের অংশ গ্রহণ। আমি আনন্দের সঙ্গে এই সভাকে জানাচ্ছি যে এই সরকারের বিভিন্ন দপ্তর, জেলা প্রশাসন এবং জেলা পরিষদ, পঞ্চায়েত সমিতি ও গ্রাম পঞ্চায়েতগুলির সক্রিয় সহযোগিতা আমাদের লক্ষ্য অর্জনের পথ সুগম করেছে এবং মৎস্য চাষ যে শুধু মাছের উৎপাদন বৃদ্ধি ঘটায় তাই নয়, গ্রামীণ অর্থনীতির পুনরুজ্জীবনেরও পথ খুলে দেয়, সন্দেহাতীতভাবে একথা প্রতিষ্ঠিত করতে সাহায্য করেছে। বর্তমান সংগঠন ও উপকাঠামোর পরিপ্রেক্ষিতে পরবর্তীকালের কর্মসূচি রচনায় সাহায্য করেছে ষষ্ঠ পরিকল্পনাকালে লব্ধ অভিজ্ঞতা।

৩। পরিকল্পনাভুক্ত প্রকল্পগুলি যে সকল উদ্দেশ্যে রূপায়িত হবে তাদের মধ্যে প্রধান হল ঃ—

(১) মাছের উৎপাদন বৃদ্ধি,

(২) প্রজননের সময়ে প্রজননযোগ্য মাছকে রক্ষার জন্য সংরক্ষণ ব্যবস্থা,

(৩) মৎস্য চাষ উন্নয়নের মাধ্যমে গ্রামীণ অর্থনীতিতে আয় ও কর্মসংস্থানের সুযোগ সৃষ্টি,

(৪) মৎস্য চাষ উন্নয়নের বিভিন্ন প্রকল্পের মাধ্যমে মৎস্যজীবীদের আর্থিক ও সামাজিক অবস্থার উন্নতি সাধন এবং তাদের দারিদ্র সীমার ঊর্দ্ধে উন্নীত করার কাজে সহায়তা করা এবং

(৫) মৎস্য চাষ মাধ্যমে পরিবেশের বিশুদ্ধি পুনরুদ্ধারে সহায়তা করা।

৪। ১৯৮৬-৮৭ সালের বার্ষিক পরিকল্পনা এবং সমগ্র সপ্তম পঞ্চবার্ষিক পরিকল্পনাকালে অন্তর্দেশীয় জলাশয়ে মৎস্য চাষ এবং সামুদ্রিক মৎস্য শিকার উভয় বিষয়েই সুসংহত উন্নয়নের দৃষ্টিভঙ্গি নিয়ে কাজ করা হবে।

৫। মাননীয় অধ্যক্ষ মহাশয়, অন্তর্দেশীয় জলাশয়ে মৎস্য চাষের ক্ষেত্রে পুকুরে মাছ চাষের বিষয়টি গুরুত্বপূর্ণ। তাই এই বিষয়ে উন্নত প্রথার কৃৎকৌশল মাছ চাষীর কাছে পৌছে দেওয়া এবং লগ্নীর জন্য ব্যাঙ্ক ঋণ পাওয়ায় তাদের সহায়তা করার উপর সবচেয়ে বেশি গুরুত্ব আরোপ করা হয়েছে।

৬। উন্নত প্রথায় মৎস্য চাষে প্রশিক্ষণ মৎস্য উৎপাদন ব্যবস্থায় গুরুত্বপূর্ণ উপাদানই শুধু

নয়, উন্নত কৃৎকৌশল মৎস্য চাষীর কাছে পৌঁছে দেওয়ার এটা সবচেয়ে কার্যকর মাধ্যমও বটে। তাই উন্নয়ন পরিকল্পনায় এই প্রশিক্ষণ ব্যবস্থার ভূমিকাও অনেকখানি। প্রশিক্ষণ ব্যবস্থাকে মাছ চাষীর নাগালের মধ্যে আনার জন্য মাছ চাষের মৌলিক বিষয়গুলিতে প্রশিক্ষণের কর্মসূচি ব্লক স্তরে সম্প্রসারিত হয়েছে। তার ফলে মৎস্য চাষীদের খুবই সুবিধা হয়েছে, কারণ তাঁদের অন্যান্য কাজ খুব ব্যাহত না করেই তাঁরা এই প্রশিক্ষণ গ্রহণ করতে পারেন। এই বৎসরে ১৮,৯৬০ জন মৎস্য চাষীকে এই প্রশিক্ষণ দেওয়ার কর্মসূচি নেওয়া হয়েছে।

৭। তাছাড়া, ১৭টি 'মৎস্য জেলা'র প্রতিটিতে জেলা পর্যায়ে প্রশিক্ষণ কেন্দ্র স্থাপন করা হয়েছে। এই কেন্দ্রগুলির মাধ্যমে ৩৪০ জন মৎস্য চাষী উচ্চতর পর্যায়ের প্রশিক্ষণ পাবেন।

৮। সমগ্র প্রশিক্ষণ ব্যবস্থাকে আরও শক্তিশালী করা হয়েছে কল্যাণীর ফুলিয়াতে রাজ্য স্তরের একটি প্রশিক্ষণ কেন্দ্র স্থাপন করে। মৎস্য দপ্তরের সম্প্রসারণ আধিকারিক (এক্সটেনশন অফিসার)-এরা মৎস্য চাষ বিষয়ে বিভিন্ন বৈজ্ঞানিক অগ্রগতি সম্বন্ধে প্রশিক্ষণ পাবেন এই কেন্দ্রে। তাছাড়া, মৎস্য দপ্তরের বিভিন্ন প্রকল্পে কার্যকরভাবে সক্রিয় অংশ গ্রহণে সুবিধা সৃষ্টির জন্য বিভিন্ন রাষ্ট্রায়ত্ব ব্যাঙ্ক ও সাধারণ বিমা সংক্রান্ত সংস্থার আধিকারিকদের প্রশিক্ষণের ব্যবস্থাও এই রাজ্য স্তরের প্রশিক্ষণ কেন্দ্রে করা হবে। মৎস্য দপ্তরে নিয়োগের জন্য নির্বাচিত আধিকারিকদের প্রাক নিযুক্তি প্রশিক্ষণ দেওয়াও এই কেন্দ্রের অন্যতম কাজ।

মৎস্য ও মৎস্য চাষ বিজ্ঞানের বিভিন্ন ধারায় উচ্চশিক্ষার কোনও ব্যবস্থা এতদিন এই রাজ্যে ছিল না। তার ফলে শিক্ষার্থীদের অন্য রাজ্যে যেতে হত, মৎস্য দপ্তরের সক্রিয় সহযোগিতায় উচ্চশিক্ষা দপ্তর মেদিনীপুর জেলার 'কন্টাই পলিটেকনিক'-এ এই বিষয়ে ডিপ্লোমার জন্য দুই বছরের যে শিক্ষাক্রম প্রবর্তনের পরিকল্পনা নিয়েছেন তার ফলে দীর্ঘদিনের একটি অভাব পূরণ হবে বলে আশা করা যায়।

৯। মাছ উৎপাদনের জন্য অতি গুরুত্বপূর্ণ উপকরণ হল মৎস্য বীজ। সুতরাং এই মৎস্য বীজ মৎস্য চাষীদের কাছে পৌঁছে দেওয়া অতি প্রয়োজনীয় এবং আবশ্যিক কাজ। এই উদ্দেশ্যকে সামনে রেখে 'ব্রিডিং বাঁধ', বহনযোগ্য হ্যাচারী এবং বৃহদাকার হ্যাচারী স্থাপনের মাধ্যমে মৎস্য বীজ খামার স্থাপনার কাজ বিভিন্ন জেলায় বিভিন্ন প্রান্তে ছড়িয়ে দেওয়া হয়েছে। এ ছাড়া বিভাগীয় পর্যায়ে মালদা জেলার বড়সাগর দীঘি এবং মেদিনীপুর জেলার জুলির বাঁধে দুটি বৃহদাকার হ্যাচারী স্থাপন করা হয়েছে।

১৯৮৫-৮৬ আর্থিক বৎসরে সরকারি উদ্যোগে পূর্ব মেদিনীপুর এবং পুরুলিয়া জেলায় দুটো 'ইকো হ্যাচারী' স্থাপনার কাজ আমরা শুরু করেছিলাম। এ ছাড়া বিভিন্ন অর্থলগ্নি সংস্থার সহায়তায় ব্যক্তিগত উদ্যোগে হ্যাচারী স্থাপনের কাজেও আমরা সাহায্য করছি। এভাবে স্থাপিত এ রাজ্যের বিভিন্ন জেলায় ৩৪টি ইকো-হ্যাচারীতে ইতিমধ্যেই মৎস্য বীজ উৎপাদনের কাজ শুরু হয়ে গেছে। এতদ্ব্যতীত বিশ্বব্যাঙ্কের সহায়তা যুক্ত অন্তর্দেশীয় জলাশয়ে মৎস্য চাষ প্রকল্পের অধীনে আমরা যমুনদীঘি, মানিকপাড়া এবং পাকামাটি মহল্লায় তিনটি বৃহদাকার

হ্যাচারী স্থাপনের কাজ আগেই শুরু করেছি। কাজ শেষ হওয়ার পথে এবং আশা করা যায় এ বছরেই মৎস্য বীজ উৎপাদন শুরু হবে।

১০। আমি এই সভাকে আনন্দের সঙ্গে জানাচ্ছি যে মৎস্য প্রজননের ক্ষেত্রে উন্নততর প্রযুক্তির ব্যবহার এবং বিকেন্দ্রীভূত মৎস্য বীজ খামার স্থাপনের মাধ্যমে ১৯৮৫-৮৬ সালে ৫০০ কোটি উন্নত জাতের মৎস্য বীজ উৎপাদন করা সম্ভব হয়েছে। এই কর্মসূচিকে চালু রেখে চলতি আর্থিক বৎসরে ৬০০ কোটি উন্নত জাতের মৎস্য বীজ উৎপাদন করার লক্ষ্য মাত্রা ধার্য হয়েছে।

১১। মৎস্য চাষের ক্ষেত্রে মৎস্য চাষীদের সাহায্য করার উদ্দেশ্যে এ রাজ্যের সবকটি জেলায় 'ফিশ ফার্মার্সি ডেভেলপমেন্ট এজেন্সি' স্থাপন করা হয়েছে। ১৯৮৫-৮৬ সালে 'ফিশ ফার্মার্স ডেভেলপমেন্ট এজেন্সি'র কাজ পার্বত্য এলাকার মহকুমাগুলিতেও সম্প্রসারিত হয়েছে। মৎস্য চাষীদের অনুদান এবং প্রযুক্তিগত সহায়তা দান ছাড়াও মৎস্য চাষী উন্নয়ন সংস্থা (ফিশ ফার্মার্স ডেভেলপমেন্ট এজেন্সি)-গুলি তাঁদের প্রশিক্ষণ প্রদানের ব্যবস্থা করে এবং ব্যাঙ্ক ঋণ পাওয়ার ব্যাপারে সাহায্য করে থাকে। ষষ্ঠ পঞ্চবার্ষিকী পরিকল্পনাকালে বিশ্ব ব্যাঙ্কের সহায়তা যুক্ত আন্তর্দেশীয় জলাশয়ে মৎস্য চাষ প্রকল্পাধীনে যেখানে ৩৪,০০০ হেক্টর জলাশয়কে মৎস্য চাষের আওতাভুক্ত করার লক্ষ্য মাত্রা ধার্য হয়েছিল সেখানে ঐ নির্দিষ্ট সময়ে ৩৫,০০০ হেক্টর জলাশয়কে উক্ত প্রকল্পের আওতায় আনা সম্ভব হয়েছে। এই সভার মাননীয় সদস্যদের আমি জানাতে চাই, যে পাঁচটি রাজ্যে এই প্রকল্প চালু হয়েছিল তার মধ্যে আমাদের সাফল্যই সর্বাধিক এবং এই সফলতা বিশ্বব্যাঙ্ক কতৃপক্ষ কর্তৃক উচ্চ প্রশংসিত। ১৯৮৫-৮৬ সালে এই কর্মসূচিতে অতিরিক্ত ১০,০০০ হেক্টর জলাশয়কে বৈজ্ঞানিক প্রথায় মৎস্য চাষের আওতায় আনার লক্ষ্যমাত্রা ধার্য হয়েছিল। ১৯৮৬-৮৭ সালে আমরা আরও ৭,৫০০ হেক্টর জলাশয়কে এই প্রকল্পাধীনে আনতে চাই।

১২। সর্বাধিক সংখ্যক অন্তর্দেশীয় জলাশয়কে মৎস্য চাষের আওতায় আনার উদ্দেশ্যে সরকারি ব্যয়ে উক্ত জলাশয়গুলিতে মৎস্য বীজ ছাড়ার জন্য সামাজিক মৎস্য চাষ ক্ষেত্র (সোশ্যাল ফিশারিজ) নামে "সামাজিক বনসৃজন" (সোশ্যাল ফরেসট্রি) প্রকল্পের অনুরূপ এক প্রকল্প গ্রহণ করা হবে। জলাশয়ের মাছ চাষের ব্যবস্থাপনায় এবং মাছ ধরা ও বন্টনের দায়িত্ব স্থানীয় জনসাধারণের উপর অর্পন করা হবে। এই প্রকল্প আসলে দারিদ্র সীমার নিচে বসবাসকারি মৎস্যজীবীদের মিনিকিটের মাধ্যমে মৎস্য বীজ এবং সার দেওয়ার যে প্রকল্প তারই বর্ধিত রূপ। এই প্রকল্প জনসাধারণকে মৎস্য চাষে দারুণভাবে উৎসাহিত করবে এবং ফলশ্রুতি স্বরূপ মৎস্য উৎপাদনের বৃদ্ধিতে সহায়ক হবে।

১৩। লোনাজলে মাছ চাষের উপযোগী এই রাজ্যের প্রাকৃতিক সম্পদের সদ্ব্যবহার মাছের উৎপাদন বৃদ্ধির ও গ্রামীণ কর্মসংস্থানের প্রভূত সুযোগ করে দিতে পারে। এর ফলে সুন্দরবনের এবং মেদিনীপুর জেলার উপকূলবর্তী অঞ্চলের হাজার হাজার দরিদ্র মানুষের আর্থিক অবস্থার উন্নতি হতে পারে। কিন্তু লোনাজলের মাছ চাষের খামার স্থাপনের জন্য প্রচুর

পরিমাণ অর্থ ব্যয়ের প্রয়োজন। অর্থলগ্নির পূর্বে এই অব্যবহৃত সম্পদের যথাযথ সমীক্ষার ব্যবস্থা করাও দরকার। এই উদ্দেশ্যে খড়্গপুরের ইন্ডিয়ান ইনস্টিটিউট অফ টেকনোলজির মাধ্যেমে সমীক্ষার কাজ শুরু করা হয়েছে। প্রকল্প রচনার কাজে মেরিন প্রোডাক্টস এক্সপোর্ট ডেভেলপমেন্ট অথরিটির সাহায্য পাওয়া যাবে।

লোনাজলে মাছ চাষের জন্য নূতন খামার স্থাপন এবং বর্তমান খামারের উন্নতি সাধনের জন্যও মৎস্য চাষীদের অনুদান দিয়ে সাহায্য করছেন মৎস্য দপ্তর। লোনাজলে মৎস্য চাষ উন্নয়নের ব্যাপারে দেখাশোনার জন্য মৎস্য অধিকার-এ একটি পৃথক শাখা গঠন করা হয়েছে।

এ প্রসঙ্গে একটি গুরুত্বপূর্ণ ঘটনার কথা উল্লেখ করা প্রয়োজন মনে করছি। এতদিন 'সেন্ট্রাল ফিশারিজ রিসার্চ ইনস্টিটিউট' ব্যারাকপুরের সদর দপ্তর থেকে কার্য পরিচালনা করছিল। সম্প্রতি কেন্দ্রীয় সরকার একে বিভক্ত করে এর বেশিরভাগ গুরুত্বপূর্ণ কাজ এই রাজ্যের বাইরে বিভিন্ন কেন্দ্রে নিয়ে যাওয়ার সিদ্ধান্ত করেন। মুখ্যমন্ত্রীর হস্তক্ষেপে পশ্চিমবঙ্গে মৎস্য চাষ উন্নয়নের ভবিষ্যতকে ক্ষতিগ্রস্ত করার এই প্রচেষ্টা ব্যাহত করা সম্ভব হয়েছে। কেন্দ্রীয় সরকার এখন লোনাজলে মাছ চাষ সংক্রান্ত একটি ইনস্টিটিউট স্থাপনের উদ্দেশ্যে আদর্শ স্থান নির্বাচনের জন্য একটি কমিটি গঠন করেছেন।

১৪। নদী ও খাড়ি অঞ্চল থেকে মাছ ধরার জন্য দরিদ্র মৎস্যজীবীদের নৌকা ও জাল সংগ্রহের জন্য ব্যাঙ্ক ঋণ ও সরকারি অনুদান প্রদানের ব্যবস্থা আছে। ১৯৮৪-৮৫ সালে এই প্রকল্পের সূচনা হয়। চলতি আর্থিক বর্ষে সরকারি অনুদান বাবদ ১৪ লক্ষ টাকা ব্যয় করা হবে, যাতে ১ হাজার ১২০ জন গরিব মৎস্যজীবী উপকৃত হবেন।

১৫। কলকাতার পূর্বদিকে অবস্থিত পয়ঃপ্রণালীর জলপুষ্ট মৎস্য খামার বা ভেড়িগুলি (সিওয়েজ-ফেড ফিশারিজ) দীর্ঘকাল ধরে কলকাতার বাজারে মাছ সরবরাহের প্রধান উৎস। মাছ সরবরাহ ছাড়াও ঐ ভেড়িগুলি পরিবেশের দূষণজনিত অবক্ষয় রোধে সক্রিয় ভূমিকা পালন করে। নগর উন্নয়ন সংক্রান্ত পরিকল্পনা ও কর্মসূচিতে পয়ঃপ্রণালীর বর্জ্য পদার্থের সুষ্ঠু ব্যবহার করে প্রাণীজ প্রোটিন উৎপাদনের বিষয়টি অর্থাৎ এককথায় মাছ চাষের একটি বিশিষ্ট ভূমিকা আছে। মাছ চাষ ও পরিবেশ সংরক্ষণে জলাভূমির অপরিহার্যতা সম্পর্কে যথাযথ গবেষণার উদ্দেশ্যে এই রাজ্যে "ইনস্টিটিউট অফ ওয়েটল্যান্ড ম্যানেজমেন্ট অ্যান্ড ইকোলজিক্যাল ডিজাইন" স্থাপন করা হয়েছে। এই ধরনের গবেষণা কেন্দ্র ভারতবর্ষে সম্ভবত এই প্রথম। কলকাতার পার্শ্ববর্তী জলাভূমি বা ভেড়িগুলি সম্বন্ধে নির্দিষ্ট গবেষণা করা ছাড়াও ১৯৮৬-৮৭ সালে, পরিবেশ সহায়তায় এই ইনস্টিটিউট চন্দননগর, ভাটপাড়া, টিটাগড় এবং খড়দহ মিউনিসিপ্যালিটি সমূহের পয়ঃপ্রণালীর জলের অনুরূপ ব্যবহারের সম্ভাব্যতা সম্বন্ধে গবেষণা করবে।

১৬। মাননীয় সদস্যগণকে আমি জানাতে চাই যে রাজ্যের মৎস্য চাষ উন্নয়ন কর্মসূচিতে পাহাড়ী এলাকায় মাছ চাষের বিষয়টি বিশেষ গুরুত্বপূর্ণ। মিরিক লেকে দেশি রুই কাতলা মাছ

ও বিদেশি মাছ উৎপাদনের ব্যবস্থা গ্রহণ ছাড়াও পার্বত্য এলাকার অধিবাসীগণ যাতে মাছ চাষে উৎসাহী হন সেজন্য মৎস্য বিভাগ নানা ধরনের ব্যবস্থা নিয়েছেন। ঝরনার জল আবদ্ধ করে 'ঝোরা ফিশারী' স্থাপন এবং মাছ চাষের জন্য এলাকার অধিবাসীদের যথেষ্ট পরিমাণ অনুদান প্রদান করা হয়। ১৯৮৫-৮৬ সালে ঐভাবে মাছ চাষের জন্য ২৫০টি নূতন 'ঝোরা ফিশারী' বা মাছ চাষ কেন্দ্র স্থাপন করা হয়েছে। এছাড়াও উৎসাহী মৎস্য চাষীদের বিনামূল্যে মাছের পোনা সরবরাহ করা হয় এবং উন্নত প্রথায় মাছ চাষ করার জন্য তাদের উপযুক্ত প্রশিক্ষণ দেওয়া হয়। ১৯৮৬-৮৭ সালে মাছ চাষ উন্নয়নের কাজ আরও জোরদার করা হবে এবং এজন্য ৮ লক্ষ টাকা ব্যয়ের প্রস্তাব আছে।

বিশ্বব্যাঙ্কের সহায়তায়যুক্ত 'ইনল্যান্ড ফিশারীজ প্রোজেক্ট'এর অধীন ফিশ ফার্মারস ডেভেলপমেন্ট এজেন্সির কাজ দার্জিলিং জেলার পাহাড়ী এলাকায় সম্প্রসারিত করা হয়েছে। এর ফলে ঐ অঞ্চলের মাছ চাষীরা 'ঝোরা ফিশারী' স্থাপনের জন্য এফ. এফ. ডি. এ. প্রদত্ত সব রকমের আর্থিক সাহায্য পাওয়ার অধিকারী হয়েছেন।

১৭। মৎস্য বিভাগের বিভিন্ন উন্নয়নমূলক প্রকল্প রূপায়নের সঙ্গে সঙ্গে অন্যান্য সরকারি দপ্তর, সরকারি সাহায্যপুষ্ট বিভিন্ন সংস্থা এবং বিভিন্ন স্বেচ্ছাসেবী প্রতিষ্ঠানের অধীনে যে জল সম্পদ আছে তার প্রকৃষ্ট সদ্ব্যবহারের জন্য সর্বতোভাবে চেষ্টা করা হবে। এই উদ্দেশ্যে সার্বিক গ্রাম উন্নয়ন প্রকল্প (আই. আর. ডি. পি.) খরাপ্রবণ এলাকা প্রকল্প (ডি. পি. এ. পি.) এবং আর. এল. ই. জি. পি. ইত্যাদি বিশেষ প্রকল্পগুলি থেকে প্রাপ্ত সুযোগ সমূহ কাজে লাগানো হবে।

১৮। আমি এই সভায় মাননীয় সদস্যদের জানাতে চাই যে মৎস্য চাষের উন্নয়নের পরিকল্পনায় সমুদ্রের মৎস্য সম্পদ আহরণের ব্যবস্থার সাথে সাথে সমুদ্রতীরবর্তী মৎস্যজীবীদের আর্থিক অবস্থা উন্নয়নের ব্যাপারটিও যথেষ্ট গুরুত্ব অর্জন করেছে। ব্যাঙ্ক ঋণ এবং সরকারি অনুদানের সাহায্যে সমুদ্রতীরবর্তী দরিদ্র মৎস্যজীবীদের মাছ ধরার নৌকা এবং অন্যান্য সরঞ্জাম সংগ্রহে সাহায্য করার জন্য একটি প্রকল্প ১৯৮২-৮৩ সাল থেকেই চালু আছে। এই প্রকল্পটি মৎস্যজীবীরা খুব ভালভাবে গ্রহণ করেছেন এবং ষষ্ঠ পরিকল্পনাকালে যেখানে ২০০টি যন্ত্রচালিত নৌকা প্রবর্তনের লক্ষ্য ছিল সেখানে এই পরিকল্পনা কালে ৮২২টি যন্ত্রচালিত নৌকা প্রবর্তন করা সম্ভব হয়েছে। দরিদ্র মৎস্যজীবীদের সুবিধার্থে প্রকল্পটি চালু আছে। প্রকল্প ব্যয়ের ২৫ শতাংশ ভরতুকি হিসাবে দেওয়ার জন্য রাজ্য মৎস্য দপ্তরের বাজেট থেকে ১৯৮৫-৮৬ সালে সাতান্ন লক্ষ উনআশি হাজার টাকা মঞ্জুর করা হয়েছিল।

১৯। উল্লিখিত প্রকল্প ছাড়াও জাতীয় সমবায় বিকাশ নিগম (ন্যাশনাল কো-অপারেটিভ ডেভেলপমেন্ট কর্পোরেশন)-এর আর্থিক সহায়তায় এবং মৎস্যজীবী সমবায় সমিতিগুলির মাধ্যমে অপেক্ষাকৃত বৃহদাকার নৌকার সাহায্যে মৎস্য শিকারের এক প্রকল্প গ্রহণ করা হয়েছে। আমি এই সভায় মাননীয় সদস্যদের আনন্দের সঙ্গে জানাতে চাই যে জাতীয় সমবায় বিকাশ নিগম

পাঁচ বছরে ২০০টি ঐ ধরনের নৌকা প্রবর্তনের জন্য আর্থিক সহায়তা দানে সম্মত হয়েছে এবং এ ব্যাপারে তাদের প্রশাসনিক অনুমোদনও প্রদান করেছে।

২০। মৎস্য চাষের মতো সমুদ্রে মৎস্য শিকারের ব্যাপারেও প্রশিক্ষণের গুরুত্বপূর্ণ ভূমিকা আছে। যন্ত্রচালিত নৌকা প্রবর্তনের পরিপূরক হিসেবে প্রশিক্ষণ ব্যবস্থারও প্রয়োজন। এর ফলে যে সকল মৎস্যজীবীকে নৌকা, জাল ইত্যাদি দেওয়া হয়, তারা ঐগুলির পূর্ণ সদ্ব্যহার করতে পারে। এই উদ্দেশ্যে নামখানা এবং রামনগরে দুটি প্রশিক্ষণ কেন্দ্র স্থাপন করা হয়েছে। এখানে যন্ত্রচালিত নৌকা ও উন্নত ধরনের জাল ইত্যাদির ব্যবহার এবং সমুদ্রে নৌচালনা সংক্রান্ত বিষয়ে প্রশিক্ষণ দেওয়া হয়।

২১। মাননীয় সদস্যগণ অবগত আছেন যে মৎস্যজীবীদের আর্থ-সামাজিক অবস্থার উন্নয়নে মৎস্যজীবী সমবায় সমিতিগুলি কার্যকর ভূমিকা নিতে পারে। এইরূপ সমিতিকে আর্থিক সাহায্য দিয়ে যন্ত্রচালিত নৌকার প্রবর্তন, বিভিন্ন সুযোগ সুবিধা সহ মৎস্য বিপণন ব্যবস্থা গড়ে তোলা ইত্যাদির কাজে সাহায্য করার জন্য ন্যাশনাল কো-অপারেটিভ ডেভেলপমেন্ট কর্পোরেশন (এন. সি. ডি. সি.) এগিয়ে এসেছে। এই ব্যাপারে একটি সুসংহত প্রকল্প আগামী পাঁচ বছরে সাত কোটি তেইশ লক্ষ টাকারও বেশি ব্যয়ে রূপায়িত হবে। এই প্রকল্প অনুসারে বরফকল (আইস প্ল্যান্ট), হিমঘর (কোল্ড স্টোরেজ), গুদাম, জ্বালানী ভান্ডার (ফুয়েল ডিপো) ইত্যাদি স্থাপন করা হবে। দুর্ভাগ্যবশত বেশির ভাগ মৎস্যজীবী সমবায় সমিতির ব্যবস্থাপনা অত্যন্ত খারাপ। তাই ন্যাশনাল কো-অপারেটিভ ডেভেলপমেন্ট কর্পোরেশন অনুমোদিত প্রকল্পগুলির সফল রূপায়ণের জন্য নূতন সমবায় সমিতি গঠন করতে হবে।

২২। মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত বছর মাননীয় সদস্যদের জানিয়েছিলাম যে কেন্দ্রীয় সরকারের আর্থিক সহায়তায় দিঘার কাছে শংকরপুরে একটি মৎস্য বন্দর নির্মাণের কাজ চলছে। আমি এখন আনন্দের সঙ্গে এই সভাকে জানাচ্ছি যে এই প্রকল্পের কাজ প্রায় সম্পূর্ণ হয়ে এসেছে। এই বন্দরে বরফকল, হিমঘর, জ্বালানী ভান্ডার, পাইকারি ও খুচরা বিক্রয়ের জন্য প্রয়োজনীয় ব্যবস্থা, জাল তৈরির জন্য আধুনিক যন্ত্র ইত্যাদি সর্বপ্রকার সুবিধার ব্যবস্থা থাকবে। দক্ষিণ চব্বিশ পরগনার ফ্রেজারগঞ্জে আর একটি মৎস্য বন্দর স্থাপনের বিষয়টিও কেন্দ্রীয় সরকারের সক্রিয় বিবেচনাধীন।

২৩। কেন্দ্রীয় সরকারের সহায়তাযুক্ত আর একটি প্রকল্প অনুসারে মেদিনীপুর জেলার উপকূলবর্তী চারটি কেন্দ্রে মৎস্যজীবীদের সুবিধার্থে ত্রিশ লক্ষ চল্লিশ হাজার টাকা ব্যয়ে ল্যান্ডিং প্ল্যাটফর্ম, জ্বালানী ভান্ডার, জাল মেরামতের ছাউনী, মৎস্যজীবীদের বিশ্রামাগার ইত্যাদি বিভিন্ন উপ-কাঠামোগত সুবিধা গড়ে তোলা হচ্ছে। দক্ষিণ চব্বিশ পরগনা জেলার চারটি কেন্দ্রেও উনিশ লক্ষ বাহাত্তর হাজার টাকা ব্যয়ে অনুরূপ সুবিধার ব্যবস্থা করা হচ্ছে। ১৯৮৬-৮৭ সালেও উপকূলের বিভিন্ন স্থানে এই ধরনের প্রকল্প রূপায়িত হবে।

২৪। মৎস্য শিকারে মৎস্যজীবীরা যে বিপদ এবং ঝুঁকির সম্মুখীন হন তার কথা ভেবে

পঞ্চাশ হাজার মৎস্যজীবীকে কেন্দ্রীয় সহায়তাযুক্ত 'গ্রুপ পার্সোনেল অ্যাক্সিডেন্ট ইন্স্যুরেন্স' প্রকল্প অনুসারে বিমার আওতায় আনা হয়েছে। ১৯৮৬-৮৭ সালে এই প্রকল্পের সুবিধা এক লক্ষ মৎস্যজীবীকে দেওয়া হবে।

২৫। মৎস্যজীবী পরিবারের মহিলাগণ যাতে তাঁদের পরিবারের আয় বৃদ্ধি করতে পারেন তার জন্য এই মহিলাদের জাল বোনার কাজে প্রশিক্ষণ দেওয়ার একটি প্রকল্প মৎস্য বিভাগ রূপায়িত করছে। ১৯৮৫-৮৬ সালে ২০০ মহিলাকে এই প্রশিক্ষণ দেওয়া হয়েছে। ১৯৮৬-৮৭ সালে এই প্রকল্প অনুসারে ৪০০ জন মহিলাকে এই প্রশিক্ষণ দেওয়া হবে।

২৬। এই সভায় মাননীয় সদস্যগণ জানেন যে সামাজিক ও অর্থনৈতিক ক্ষেত্রে মৎস্যজীবীরা অনগ্রসর এবং তাঁরা ভগ্নপ্রায় কুটিরে অত্যন্ত অস্বাস্থ্যকর পরিবেশে বাস করেন। এই অবস্থার উন্নতি সাধনের জন্য কল্যাণমূলক ব্যবস্থা হিসাবে মৎস্যজীবীদের জন্য চার হাজার গৃহ নির্মাণের একটি প্রকল্প মৎস্য বিভাগ রূপায়িত করছে। রুর‍্যাল ল্যান্ডলেস এমপ্লয়মেন্ট গ্যারান্টী প্রোগ্রাম (আর. এল. ই. জি. পি.)-এর অধীনে মোট তিন কোটি ষাট লক্ষ টাকা ব্যয়ে এই গৃহ নির্মাণের কাজ সম্পন্ন হবে।

২৭। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি ১৯৮৫-৮৬ সালের বাজেট ভাষণে জানিয়েছিলাম যে আমাদের আর্থিক এবং সাংগঠনিক শক্তি খুবই সীমিত। তবু মৎস্য চাষ ক্ষেত্রে দ্রুত উন্নয়নে আমরা সচেষ্ট। মৎস্য চাষ সংক্রান্ত প্রকল্পগুলি রূপায়ণের মাধ্যমে শুধু মাছের উৎপাদন বৃদ্ধিই নয়, অতিরিক্ত কর্মসংস্থান এবং সামগ্রিকভাবে গ্রামীণ অর্থনীতির উন্নয়নে সাহায্য করাও আমাদের লক্ষ্য।

এই বলে ব্যয় বরাদ্দের দাবিটি সভার অনুমোদনের জন্য পেশ করছি।

**Mr. Deputy Speaker :** I have received three cut motions to Demand No. 57. All the cut motions are in order.

**Shri Kashinath Mishra :** Sir, I beg to move that the amount of Demand be reduced by Rs. 100/-

**Shri Abanti Mishra :** Sir, I beg to move that the amount of Demand be reduced by Rs. 100/-

**শ্রী কাশীনাথ মিশ্র :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় মৎস্য দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় যে বাজেট উত্থাপন করেছেন ১৯৮৬-৮৭ সালের জন্য, আমরা দেখতে পাচ্ছি যে, আনুপাতিক হারে অন্যান্য বছরের তুলনায় এই বছর টাকার পরিমাণ বেড়েছে। গতবারে, ১৯৮৫-৮৬ সালে দেখতে পাচ্ছি, এই টাকার পরিমাণ ১০ কোটি কয়েক লক্ষ টাকা ছিল, কিন্তু এবারের সেটা ১১ কোটি ৯৩ লক্ষ ৬১ হাজার হয়েছে। ১৯৮২-৮৩ সালে এই বাজেটে

টাকার পরিমাণ ছিল ৫ কোটি ৪৪ লক্ষ ৪৩ হাজার। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে পশ্চিমবঙ্গে অর্থনৈতিক দিক থেকে এই মৎস্য দপ্তর আমার মনে হয় একটা অত্যন্ত প্রয়োজনীয় দপ্তর এবং জনসাধারণের প্রয়োজনের দিক থেকেও এটা একটা গুরুত্বপূর্ণ দপ্তর। আমরা দেখতে পাচ্ছি যে, পশ্চিমবঙ্গে মৎস্যজীবীদের সংখ্যা প্রায় ৮ লক্ষের মতো। কিন্তু মাছের চাহিদার তুলনায় এখনও পর্যন্ত সেটা পূরণের দিক থেকে সরকার পক্ষ থেকে এখনও পর্যন্ত কোনও সুব্যবস্থা হয় নি।

[7-20 – 7-30 P.M.]

সেটা কি ভাবে সংগ্রহ করা যায় সেটা মৎস্য দপ্তর বিভিন্ন ভাবে চেষ্টা করছে। আমরা সেই দিক থেকে দেখতে পাই সারা রাজ্যে মাছের কি চাহিদা এবং কলিকাতা শহরে মাছের কি চাহিদা সেই সম্পর্কে একটা বিস্তারিত রিপোর্ট মাননীয় মন্ত্রী মহাশয়ের বাজেট বক্তব্যের মধ্যে দেখতে পাচ্ছি না। আজকে মাছের চাহিদা পূরণ করতে গেলে মাছের চারা এবং মাছের ডিম থেকে আরম্ভ করে যেটাকে আমরা ফিংগারলিংস বলি সেই ব্যাপারে আরও অনেক বেশি ব্যবস্থা করার প্রয়োজন আছে। এই সমস্ত ব্যবস্থাগুলিকে আধুনিকতম করতে হবে। এই ব্যাপারে মন্ত্রী মহাশয় কি করছেন তাঁর বক্তব্যের মধ্যে দিয়ে সেটা আমরা বুঝতে পারছি না। বিশেষ করে বিভিন্ন দপ্তর যেমন ইরিগেশন থেকে আরম্ভ করে এগ্রিকালচার দপ্তরের এবং পি. ডব্লু. ডি. দপ্তরের যে সমস্ত পুকুরগুলি আছে সেইগুলিকে কি ভাবে মন্ত্রী মহাশয় বিলি-বন্টন করছেন সেটা আমরা বুঝতে পারছি না। বর্তমানে যে আইন এনেছেন সেই পরিপ্রেক্ষিতে এই সব সরকারি অধীনস্থ পুকুরগুলির ক্ষেত্রে প্রযোজ্য হচ্ছে কিনা মাননীয় মন্ত্রী মহাশয় আশা করি তাঁর বক্তব্যের মধ্যে দিয়ে বলবেন।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গের জনসংখ্যার অনুপাতে পুরনো তথ্যে আমরা দেখতে পাই যে, ১৯৭১ সালের একটা তথ্যে দেখেছিলাম আমাদের মাছ দরকার ২ কোটি মণ। জনসংখ্যার অনুপাতে আমাদের যে পরিমাণ মাছ দরকার, সেই পরিমাণে চাহিদা মেটাতে গেলে উৎপাদন বৃদ্ধি করে ৩ কোটি মণে পৌঁছানো দরকার। দৈনিক হিসাবে ৪৫,০০০ — ৬০,০০০ হাজার মণের মত মাছ আমাদের দরকার। ঐ তথ্যের ভিত্তিতে আমরা আরও দেখতে পাই যে কলকাতাতে ৮ — ১০ মণের মতো মাছ দরকার। সরবরাহের ক্ষেত্রে আমরা দেখতে পেলাম মাত্র ৫ — ৬ হাজার টনের মতো সরবরাহ হতে পারে। চাহিদা অনুপাতে উৎপাদন বৃদ্ধি করার ব্যবস্থা করে সরবরাহ বৃদ্ধির ব্যবস্থা কিন্তু সেক্ষেত্রে সফলতা লাভ করে নি। সেজন্য আমরা দেখতে পাচ্ছি যে বাইরে থেকে আমাদের আমদানিকৃত মাছের উপর বেশি করে নির্ভর করতে হচ্ছে। অবিভক্ত বাংলাদেশের ৭০ ভাগ বাংলাদেশের মধ্যে (পূর্বে পূর্ব পাকিস্তান) চলে গিয়েছে। অর্থাৎ মোট উৎপাদনের শতকরা ৫০ — ৬০ শতাংশ যেটা আগে অবিভক্ত বাংলাদেশের মধ্যে উৎপন্ন হত, সেটা আমাদের কাছ থেকে পাকিস্তানের মধ্যে (অধুনা বাংলাদেশ) চলে গিয়েছে। যার ফলে আমাদের ঐ পরিমাণ মাছ শর্টেজ হয়ে গিয়েছে। আজকে ইনল্যান্ড স্যুইট ওয়াটারের মাধ্যমে আমাদের হাতে ২০ শতাংশের মতো মাছ আসতে পারে। এই ইনল্যান্ড স্যুইট ওয়াটার সোর্স কোলাঘাট থেকে সুন্দরবন পর্যন্ত যেটা বিস্তৃত, সেখান থেকে আমাদের ১০ শতাংশের মতো মাছ আসতে পারে। এছাড়া, সিকিম,

উত্তরপ্রদেশের মীর্জাপুর প্রভৃতি অঞ্চল থেকে আমাদের বাজারে যে মাছ আসে তার পরিমাণ হচ্ছে ২০ — ২৫ শতাংশের মতো। ওড়িষ্যা থেকে ২০ — ২৫ শতাংশ, বিহার থেকে ৫ শতাংশ এবং মধ্যপ্রদেশ, মাদ্রাজ এবং কেরালা প্রভৃতি অঞ্চল থেকে আমাদের এখানে প্রায় ৫ শতাংশ থেকে ১০ শতাংশের মতো মাছ আমদানি করা হয়। ঐ সমস্ত অঞ্চল থেকে বিভিন্ন টাইপের যে সমস্ত মাছ এখানে আসে, সেগুলো এবং পশ্চিমবঙ্গের বিভিন্ন জলাশয়ে ৩০ শতাংশ যে মাছ পাওয়া যায়, তার দ্বারা কিন্তু আমাদের চাহিদা ঠিক ভাবে পূরণ হয় না। এখানকার জলাশয়ে যে মাছ পাওয়া যায়, তারজন্য আমাদের বেশি করে প্রকৃতির উপরে নির্ভর করতে হয়। যখন প্রাকৃতিক অবস্থা ভাল হয়, অর্থাৎ সময় মতো উপযুক্ত পরিমাণে বৃষ্টি হয়, তখন-ই কেবল ঐ ৩০ শতাংশ পরিমাণ মাছ জলাশয়গুলো থেকে পাওয়া যায়। কিন্তু যে বছরে খরা হয় বা অতিরিক্ত বন্যার ফলে বাঁধ ইত্যাদি ভেঙে যায়, অর্থাৎ প্রাকৃতিক ক্ষয়ক্ষতি ঘটলে উৎপাদন অনেক কমে যায়। এই সব বাদ দিলে কিন্তু ২০ শতাংশের বেশি মাছ উৎপন্ন হয় না। অথচ এটা ৬০ — ৭০ শতাংশের মতো হওয়া উচিত। সামগ্রিক ভাবে প্রচেষ্টা চালালেও উৎপাদনের পরিমাণকে ঐ পর্যায়ে নিয়ে যাওয়া সম্ভব হয় নি। বিদেশে, নরওয়ে, জাপান এবং সোভিয়েত রাশিয়া, যেখানে উন্নত বৈজ্ঞানিক পদ্ধতিতে মাছের চাষ হয়ে থাকে, সেই ধরনের পদ্ধতিতে এখানে মাছ চাষের জন্য রাশিয়া থেকে বিভিন্ন সময়ে টিম এসে নানা পরীক্ষা-নিরীক্ষা করেছেন। তাঁরা সার্ভে করলেও বর্তমানে পশ্চিমবাংলায় মাছ চাষের যে এরিয়া এবং বিশেষ করে বে-অব বেঙ্গল এর যে অংশ পশ্চিমবঙ্গের মধ্যে পড়েছে, সেই সমস্ত অংশে নরওয়ে, জাপান এবং সোভিয়েত ইউনিয়নের পক্ষ থেকে পরীক্ষা নিরীক্ষা করে দেখেছেন যে, সেখানে মাছের বিরাট উৎস আছে, অন্য কোনও জায়গায় মাছের এতবড় কোনও উৎস নেই।

[7-30 – 7-40 P.M.]

সেখানে অনেকগুলো জায়গায় এক্সপার্টরা এসেছিলেন এবং সার্ভে করে দেখে বলে গেছিলেন। সেই পরিপ্রেক্ষিতে আমাদের যেটা গর্ব যে এই বে-অব বেঙ্গলের সোর্সে থাকার প্রয়োজন আছে যদি সার্ভে করা যায় ঠিকমতো তাহলে পাওয়া যাবে কিন্তু ঠিকমতো সার্ভে হচ্ছে না। এই ব্যাপারে যে টেকনিসিয়ানরা আছেন তারা যদি ঠিকমতো প্রচেষ্ট চালান এবং যেসব এক্সপার্ট আছেন তারা যদি ব্যবস্থা করতে পারেন তাহলে খুব ভাল হয়। সেটা কার্যকর করলে আপনার দেশের একটা বিরাট অংশ পূরণ করতে পারতেন। সেখানে সরকারের যে বিদেশের সাথে এগ্রিমেন্ট করেছেন, এই এগ্রিমেন্ট করে এখানে মাছ ধরার যদি ব্যবস্থা করতে পারেন এবং যদি করে থাকেন তাহলে আমরা ব্যথিত হব। এর সাথে যদি ট্রলারের ব্যবস্থা করতে পারেন এবং সেগুলো যথোচিত ভাবে ব্যবহার হচ্ছে কিনা এবং তার প্রয়োজন মেটাতে একটা ব্যবস্থা করতে হবে। আরেকটি সবচেয়ে বড় জিনিস আমাদের সরকারি দপ্তরে সেখানে কোল্ড স্টোরেজ করেছেন, হিমঘর করেছেন। আজকে মাছের দপ্তরের অধীনে এইরকম কোল্ড স্টোরেজ করে এইসব মাছগুলোকে রাখলে ভাল হয়। কাঁচামাল রাখার মতো কাজ হবে। যেদিন মাছ বেশি পাওয়া যাবে সেদিন বেশি করে রাখলে অনেক সুবিধা হবে। কিন্তু সেখানে কোনও রক্ষণাবেক্ষণের ব্যবস্থা নেই, কোল্ড স্টোরেজের ব্যবস্থা নেই। এই কোল্ড স্টোরেজগুলি যদি মাছের উৎস স্থান যেগুলো সেগুলোতে করতে পারেন বিশেষ করে বে-অব

বেঙ্গলের সাইডে তাহলে খুব ভাল হয়। যেসব সাইডে মাছ ধরা হয়, সেই মাছ ধরার কেন্দ্র যদি এগুলো করা যায় তাহলে অনেকটা রক্ষা করা যায়। তাহলে প্রয়োজনের সময়ে তাকে ব্যবহার করতে পারবেন। ১৯৮৫-৮৬ সালে তার বক্তৃতার মধ্যে বলেছিলেন যে তিনি কতগুলি পরিকল্পনা গ্রহণ করেছেন। সেখানে আমরা দেখতে পাই যে ১৯৮৫-৮৬ সালে কতগুলি লক্ষ্য গ্রহণ করা হয়েছিল যথা পুষ্টির প্রয়োজনে এরাজ্যে যে পরিমাণ মাছের প্রয়োজন, সেই পরিমাণ মাছ উৎপাদনে ১৯৮৯-৯০ সালের মধ্যে স্বয়ম্ভরতা অর্জনের জন্য মাছের উৎপাদন বাড়ানো সম্ভব হবে। এই ব্যবস্থাটি কতটি কার্যকর হয়েছে তা জানালে খুব খুশি হব। তার সাথে যে আরও একটি ব্যবস্থা গ্রহণ করেছিলেন যথা ১৯৮৫-৮৬ সালে আমরা প্রতিটিতে ১০ কোটি মৎস্যবীজ উৎপাদন ক্ষমতা সম্পন্ন ৪টি বৃহদাকার হ্যাচারী, প্রতিটিতে ৫ কোটি মৎস্যবীজ উৎপাদন ক্ষমতা সম্পন্ন ৩২টি ছোট ইকো-হ্যাচারী এবং প্রতিটিতে ১ কোটি মৎস্যবীজ উৎপাদন ক্ষমতা সম্পন্ন ২৬টি বহনযোগ্য হ্যাচারী স্থাপন করতে চাই। এছাড়া ২৬টি সিমেন্ট বাঁধানো ব্রিডিং বাঁধও নির্মাণ করা হবে। আপনি বলেছিলেন বিশিষ্ট যোগ্যতা সম্পন্ন হ্যাচারী স্থাপন করতে চান এবং এটা করবেন বলেছিলেন। সেক্ষেত্রে আপনি কতটা কার্যকর হয়েছে জানাবেন কি? তা ছাড়া ২৬ সিমেন্ট ব্রিডিং বাঁধের নাম বললেন এগুলো কতটা কার্যকর হয়েছে? গতবার বলেছিলেন এই ব্যাপারে এবং সেগুলি কতখানি বাস্তবমুখী হচ্ছে দয়া করে জানাবেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, তাঁর ভাষণের মধ্যে এটি বললে খুশি হতাম। তারপরে সোশ্যাল ফিশারিজ সম্পর্কে তিনি একটা নূতন প্রকল্প গ্রহণ করবেন বলেছিলেন সেটা কতটা কার্যকর হয়েছে জানাবেন এবং তার পরিপ্রেক্ষিতে এর রাজ্যে মাছের চাহিদা কতটা পূরণ করতে পেরেছেন জানালে বাধিত হব। তারপরে যে মৌজা, যেসব পুকুরগুলি বন্ধ হয়ে যাচ্ছে সেগুলিতে মাছ চাষ করার জন্য ব্যবস্থা নিয়েছেন। আমার আপনার কাছে অনুরোধ সেই পরিপ্রেক্ষিতে আপনারা এই বিষয়ে কতটা সফলতা লাভ করতে সক্ষম হয়েছেন এবং সেখানে কত পরিমাণ মাছ আসতে পারবে বলে মনে হয়। মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে এই বিষয়ে একটু জানালে বাধিত হব। বিশ্বব্যাঙ্ক যে টাকা দিয়েছেন মৎস্যজীবীদের উন্নয়নের জন্য সেই টাকা আপনারা কোথায় কি ভাবে ব্যবহার করেছেন এবং এর মাধ্যমে কত টাকা আপনারা আয় হিসাবে উপস্থিত করতে পেরেছেন? সেটা যদি একটু পরিষ্কার করে বলেন তাহলে আমরা আনন্দিত হব। এছাড়া আপনাদের যে যে পরিকল্পনাগুলি রয়েছে এবং যেগুলি দেখিয়েছেন এবং ষষ্ঠ যোজনাকালে যে সমস্ত অসমাপ্ত কাজগুলি আছে সেইগুলি শেষ হয়েছে কিনা বলবেন কি? সপ্তম যোজনায় মৎস্য বিভাগের উন্নয়নের জন্য যে ব্যয় বরাদ্দ তৈরি করেছেন এবং যোজনা কমিশনের মাধ্যমে যে টাকা আসবে সেটার জন্য কোনও পরিকল্পনা গ্রহণ করেছেন কি? আপনাদের প্রকৃত যে সমস্ত অসমাপ্ত কাজগুলি আছে ষষ্ঠ যোজনায় সেইগুলি কি একই অবস্থায় চলবে? আপনার দপ্তরের বিভিন্ন ধরনের অভিজ্ঞতা আছে, আমি আশা করব আপনি সেইগুলিকে এখানে তুলে ধরবেন এবং আমার কাট মোশনকে সমর্থন করে বক্তব্য শেষ করছি।

**শ্রী হৃষিকেশ মাইতি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় যে বরাদ্দ উপস্থিত করেছেন তার সমর্থনে আমি কিছু বলছি। আপনাদের বেলায় আর এখন বামফ্রন্ট সরকারের আমলে মৎস্যজীবীদের জন্য সমগ্র পশ্চিমবাংলার মৎস্য চাষীদের জন্য যে ব্যবস্থা

করতে পারা গেছে কংগ্রেস আমলে কিন্তু এর বিন্দুমাত্র প্রচেষ্টা আমরা দেখি নি। আর্থিক সামর্থ যতটুকু আমার সরকারের, সেই সীমাবদ্ধতার মধ্যে দিয়ে অনেকগুলি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে। গভীর সমুদ্রে যে সমস্ত মৎস্যজীবীরা মাছ ধরতে যান তাদের একটা বিরাট অংশ এই সুন্দরবনে বসবাস করেন। এদের মধ্যে একটি বিরাট অংশ বাংলাদেশ থেকে এই দেশে এসেছেন। ওদের নিজস্ব বস্তি ঘর কিছুই নেই। কোনও রকমে কুঁড়ে ঘরে বাস করেন তাও ১০ ও ১২ জন করে। এদেরকে ঘর করে দেবার ব্যবস্থা হয়েছে বিভিন্ন জায়গায় — এক একটি ঘরের পিছনে ৬ হাজার টাকা খরচ হয়েছে। এই ব্যবস্থা ইতিপূর্বে আমরা কোনওদিন কংগ্রেস আমলে দেখি নি। মৎস্যজীবীরা গভীর সমুদ্রে মাছ ধরতে যান — কিন্তু আগের যুগের নৌকা নিয়ে গভীর সমুদ্রে মাছ ধরতে যাওয়ার ক্ষমতা ছিল না। এখন যন্ত্রচালিত নৌকার ব্যবস্থা করা হয়েছে। এই স্কীম আমরা প্রথম চালু করি, এটা পশ্চিমবাংলার সর্বত্র চালু করেছি। তখন এটার জন্য খরচ পড়ত ৫৩।৫৪ হাজার টাকা — এখন জিনিসপত্রের দাম বেড়ে যাওয়ায় ৯৬ হাজার টাকার মতো পড়ছে এর মধ্যে ৪৮ হাজার টাকা দপ্তর থেকে দেওয়া হয়েছে। কংগ্রেস আমলে কোনওদিন এইসব কথা শুনি নি আমরা — এখন দেওয়া হচ্ছে। এইসব যন্ত্রচালিত নৌকা নিয়ে মৎস্যজীবীরা গভীর সমুদ্রে মাছ ধরতে যান। বর্তমানে ব্যাঙ্কের থেকে লোন দেওয়ার ব্যবস্থা হয়েছে এর সাথে সাথে ইন্সিওরেন্স স্কীম চালু করা হয়েছে।

[7-40 – 7-50 P.M.]

কংগ্রেস আমলে এ জিনিস হয় নি। এই রকম বহু স্কীম শুরু করা হয়েছে। এই সুযোগে আমি কয়েকটি সাজেশন দিয়ে আমার বক্তব্য শেষ করব। একটা হচ্ছে অ্যাক্সিডেন্ট বেনিফিট স্কীম। এখন যে নিয়ম করে রেখেছেন তাতে থানার বা ডাক্তারের সার্টিফিকেট নিতে হবে। এটা অসম্ভব ব্যাপার। ডাক্তাররা মেরে ফেললে তার সার্টিফিকেট কোথা থেকে পাবে? সুতরাং কার্ড সিস্টেম করা বা তার সঙ্গে যে কো-ফিশারম্যান থাকবে তার সার্টিফিকেট নেবার ব্যবস্থা যদি করা যায় সেটা চিন্তা করুন। একটা মাদার শিপের ব্যবস্থা করার কথা চিন্তা করা দরকার। এ না করলে গভীর সমুদ্রে কি করে তারা থাকবে এবং ঝড় উঠলে কি ভাবে তারা আসবে সেটা চিন্তা করা দরকার। তারপরে ট্যাক্সের ব্যাপারে পঞ্চায়েতের ট্যাক্স, ঘর বাড়ি, নৌকার জন্য ট্যাক্স দিতে হয়, এবং জেলা পরিষদ ও ফরেস্টকে ট্যাক্স দিতে হয়। একই ফিশারম্যানকে ৪ বার যাতে ট্যাক্স না দিতে হয় সেটা একটু চিন্তা করুন। কোঅপারেটিভ মার্কেটিং-এর সম্বন্ধে বলি যে মার্কেটিং যেখানে হবে সেখানে কোল্ড স্টোরেজের ব্যবস্থা আরও করুন। বিশেষ করে সুন্দরবন এলাকায় এটা আরও বেশি করা যায়। কাকদ্বীপে যে চর আছে তাকে ডেভলপ করে সেখানে ব্যবহার করতে পারেন। কোঅপারেটিভকে স্ট্রেনদেন করলে অনেক বেশি এফেকটিভ হবে। দাঁড়ি, মাঝিদের বেতন সম্পর্কে একটা রূপরেখা করা যায় কিনা সেটা চিন্তা করুন যদিও এটা একটু রিস্কি ব্যাপার। সবশেষে বলব আপনি যে ব্যবস্থা গ্রহণ করেছেন তা প্রশংসনীয় যার জন্য রিজার্ভ ব্যাঙ্কের সেন শর্মা রিপোর্টে বলেছে পশ্চিমবাংলার মৎস্য দপ্তর যে ব্যবস্থাগুলি গ্রহণ করেছে ভারতের অন্য রাজ্যগুলির তা অনুসরণ করা উচিত। এই কথা বলে ব্যায় বরাদ্দকে সমর্থন করে শেষ করছি।

**শ্রী সদাকান্ত রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই ব্যয় বরাদ্দ সমর্থন করতে গিয়ে ২।১টি কথা বলতে চাই। বিগত সরকারগুলির মৎস্য চাষের জন্য কোনও পরিকল্পনা ছিল না। বর্তমান সরকার ক্ষমতায় আসার পর এই সরকার বিজ্ঞান সম্মতভাবে একটা পরিকল্পনা নিয়ে এগিয়ে চলেছেন। আমাদের মাছের চাহিদা হল ৫.৭ লক্ষ টন, উৎপাদন হচ্ছে ৩.৭ লক্ষ টন। কিন্তু এত বেশি উৎপাদন পশ্চিমবাংলায় আর কখনও হয় নি। এই কয়েক বৎসরে মাছ চাষের যে উন্নতি হয়েছে তার প্রমাণ পাওয়া যাচ্ছে ইনল্যান্ড ফিশারিজ অ্যাক্ট অফ ৮৫ এর দ্বারা। এই আইনের দ্বারা মাছ চাষীদের যে অধিকার ও সুযোগ দেওয়া হয়েছে তা কংগ্রেস আমলে কোনওদিন হয় নি। বিজ্ঞান সম্মতভাবে উৎপাদন এবং সরবরাহ বিষয়ে একটা বৈজ্ঞানিক দৃষ্টিভঙ্গি গ্রহণ করা হয়েছে যার ফলে দিন দিন মাছ চাষের উৎপাদন বৃদ্ধি পাচ্ছে। কয়েক বছরের মধ্যে মাছের যে অভাব আশা করা যাচ্ছে সেটা পূরণ হবে। মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমি দু'একটি কথা নিবেদন করতে চাই। আমি দেখেছি বিভিন্ন ব্লক এখনও মৎস্য চাষের আওতায় আসে নি, বিভিন্ন ব্লকে এখনও এক্সটেন্সান অফিসার নেই। এই এক্সটেন্সান অফিসার না থাকায় সেইসব ব্লকে মৎস্য চাষের ক্ষেত্রে অগ্রগতি হচ্ছে না। আর একটা জিনিস আমরা লক্ষ্য করেছি সেটা হচ্ছে মৎস্য চাষের উন্নতি হলেও মৎস্য চাষীদের অবস্থার পরিবর্তন হয় নি। মন্ত্রী মহাশয় চেষ্টা করেছিলেন সমবায়ের মাধ্যমে মৎস্য চাষীর অবস্থার পরিবর্তন করতে, কিন্তু বাস্তব অবস্থা দেখা যাচ্ছে যে হারে উন্নতি হওয়ার কথা ছিল সেই হারে উন্নতি হয় নি। মৎস্য চাষীদের বাড়ি, জাল, মাছ ধরার সরঞ্জাম নেই, এইদিকে দৃষ্টি দেবার জন্য মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি। আমরা জোর গলায় বলব যে আমাদের বামফ্রন্ট সরকারের আমলে মৎস্য চাষের যথেষ্ট উন্নতি হয়েছে। মৎস্য চাষের পরিকল্পনাগুলি রূপায়ণের দিকে যদি মন্ত্রী মহাশয় ঠিকভাবে দৃষ্টি দেন তাহলে আমার মনে হয় অল্প দিনের মধ্যে আমাদের পশ্চিমবঙ্গে মাছের যে সমস্যা সেই সমস্যার সমাধান হবে। এই কথা বলে এই ব্যয়-বরাদ্দকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুভাষ নস্কর ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় মৎস্য মন্ত্রী যে ব্যয়-বরাদ্দের দাবি পেশ করেছেন আমি তাকে সমর্থন জানিয়ে কয়েকটি কথা বলতে চাই। আমরা মোটামুটি ভাবে এটা জানি যে বিগত কংগ্রেসি আমলে মৎস্য দপ্তরের ভূমিকা সাধারণ মানুষের কাছে পরিলক্ষিত ছিল না। এই দপ্তর কি করত বা মানুষের কতটা সাহায্যে লাগত আমরা কেউ জানতাম না এই রকম একটা পরিস্থিতিতে দপ্তরটা চলত। আজকে একথা অনস্বীকার্য যে প্রতিটি ব্লক পর্যায়ে মাছ চাষের প্রশিক্ষণ এবং মৎস্যজীবীদের নিয়ে চিন্তা-ভাবনা হচ্ছে, তাদের সাহায্যে বিভিন্ন স্কীমের আওতায় তাদের আনার চেষ্টা হয়েছে এবং হচ্ছে। আজকে শুধু বিভিন্ন ব্লকে মৎস্য চাষীদের খুব সহজ পদ্ধতিতে যে ট্রেনিং দেওয়ার ব্যবস্থা গ্রহণ করা হয়েছে তাই নয় মৎস্যজীবীদের পরিবারের যারা মহিলা তারাও অর্থনৈতিক স্বচ্ছলতার কারণে জাল বোনার ট্রেনিং নিচ্ছে এবং তাদের সূতা সরবরাহ করা হচ্ছে। এছাড়া গ্রামে গ্রামে মৎস্যজীবীদের জন্য কুটির নির্মাণ করা হচ্ছে, এই সমস্ত কথা নূতন করে বলতে হয় না। তবে কতকগুলি নির্দিষ্ট বিষয়ে আমি মাননীয় মৎস্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আজকে আমরা দেখতে পাচ্ছি ক্রস ব্রিডিং-এর মাধ্যমে বিভিন্ন রকমের মাছের চাষ হচ্ছে এবং তার দ্রুত বৃদ্ধি ঘটছে। এটাও আমি শুনেছি, সত্য কিনা জানি না, হুগলির একটা গ্রামে বলাগড়ে

নাকি পুকুরে ইলিশ মাছের চাষ সম্ভব হয়েছে। এটা যদি সম্ভব হয়ে থাকে তাহলে সেটা আমাদের দেখা দরকার কিভাবে এই ইলিশের চাষ আরও বাড়ানো যেতে পারে। যদি বৈজ্ঞানিক ভিত্তিতে পুকুরে ইলিশ মাছের চাষ সম্ভব হয় তাহলে ইলিশের মতো মাছ যা সাধারণ মানুষের কাছে আকর্ষণীয়, যা না পাওয়ার জন্য বেদনা আছে, সেটার অভাব কিছুটা মিটবে।

[7-50 – 8-00 P.M.]

এর পাশাপশি আর একটি বিষয়ের প্রতি মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। মন্ত্রী মহাশয় জানেন সুন্দরবন এলাকায় মাছ চাষের জন্য সরকারি ভাবে ট্রেনিং ট্রলারের ব্যবস্থা করা হয়েছে এবং ওখানে মাছ প্রচুর পরিমাণে পাওয়া যায়। কিন্তু আমরা লক্ষ্য করছি একদল মানুষ সুন্দরবনের কৃষি জমিতে অবৈধ ভাবে মাছ চাষের প্রচেষ্টাকে চালাচ্ছে। তারা নদীর বাঁধ কেটে লোনা জল ঢোকাচ্ছে এবং প্রতি বছর দেখা যায় বন্যার সময় সমস্ত এলাকা জলে ভাসছে। আমি জানি কৃষি বিভাগ, মৎস্য বিভাগ এবং ভূমি সংস্কার বিভাগ যৌথভাবে একটা টিম গঠন করেছিল কোথায় কোথায় লোনা ফিশিং হওয়া সম্ভব সেটা অনুসন্ধান করার জন্য। এই প্রসঙ্গে তাঁরা একটা সমীক্ষা চালিয়েছিলেন, কিন্তু সেই সমীক্ষার ফল কি হল সেটা আমরা জানতে পারলাম না। আমি দাবি করছি এই ধরনের লোক যারা কৃষি জমিতে অকৃষি করছে, লোনা জল ঢুকিয়ে দিয়ে সমস্ত এলাকা প্লাবিত করছে তাদের যেন কখনও ক্ষমা করা না হয়। এই ঘটনাকে কেন্দ্র করে নানা রকম গোলমাল হচ্ছে এবং এমন কি মার্ডার পর্যন্ত হচ্ছে। এই জিনিস অবিলম্বে বন্ধ করুন এই অনুরোধ রেখে ব্যয় বরাদ্দের দাবি সমর্থন করে বক্তব্য শেষ করছি।

**শ্রী বঙ্কিমবিহারী মাইতি ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আমাদের মৎস্য মন্ত্রী যে ব্যয় বরাদ্দ এনেছেন তাকে সমর্থন করে বক্তব্য শুরু করছি। আমরা আগে দেখেছিলাম, পুকুর ভরা মাছ এবং মাঠ ভরা ধান। তখন আমাদের দেশের নাম ছিল বাংলাদেশ, পশ্চিমবঙ্গ বলে কিছু ছিল না। আমরা কিন্তু সেই পরিবেশ আবার সৃষ্টি করতে চাই এবং বামফ্রন্ট সরকার সেই পদক্ষেপই নিয়েছেন। আমরা আবার চিন্তা করছি কিভাবে পুকুর ভরা মাছ হবে, মাঠ ভরা ধান হবে। কংগ্রেস আমলে দেখেছি তারা এই পুকুর ভরা মাছের দিকে তেমন নজর দেন নি এবং তার ফলে অবস্থাটা অবনতির দিকে গিয়েছে। কিন্তু আজকে দেখতে পাচ্ছি মৎস্যজীবীদের নানা রকম অনুদান দিয়ে সমুদ্র থেকে আরম্ভ করে পাহাড় এলাকা পর্যন্ত সমস্ত জায়গায় কিভাবে মাছ চাষ করা যায় তার ব্যবস্থা করা হয়েছে। কংগ্রেস সরকার যদি এইসব ব্যবস্থা করতেন তাহলে আমাদের দেশে আমরা সেই পুকুর ভরা মাছ দেখতে পারতাম। আজকে বামফ্রন্ট সরকার মৎস্যজীবীদের নানা রকম অনুদান এবং সাহায্য দিয়ে এই বিরাট কাজকে এগিয়ে নিয়ে যাচ্ছেন। আমাদের এলাকায় দেখেছি মৎস্যজীবীরা তাদের উৎপাদন বাড়িয়ে চলেছে। মৎস্যজীবীদেরও সরকার নানা রকম সাহায্য দেবার চেষ্টা করছেন। তারা যেখানে বাস করে সেখানে রাস্তা তৈরি করবার পরিকল্পনা হয়েছে, তাদের বাসস্থানের কাছে নলকূপ তৈরি করবার ব্যবস্থা হয়েছে। এই সমস্ত মৎস্যজীবী যারা এক সময় উপেক্ষিত ছিল তাদের জন্য আজকে সরকার এই সমস্ত পরিকল্পনা বলে তারাও উৎসাহিত বোধ করছে।

সরকার মৎস্যজীবীদের অর্থনৈতিক দিকটাও দেখছেন। আজকে গ্রামে গ্রামে যেভাবে মৎস্য চাষের পরিকল্পনা নেওয়া হয়েছে তাতে তাদের অর্থনৈতিক উন্নতি হয়েছে। এবারে আমি মন্ত্রী মহাশয়কে কিছু কিছু পরিকল্পনার কথা বলছি। মেদিনীপুরে একটা বড় জায়গা আছে যার নাম হচ্ছে হিজলী টাইপ ক্যানেল। এটা সেচ বিভাগের অধীনে ছিল কিন্তু সেচ বিভাগ এটা বন্ধ করে দিয়েছে। আমার বক্তব্য হচ্ছে এই বিরাট এলাকাকে তিনি যদি সেচ বিভাগের হাত থেকে নিয়ে নেন তাহলে এখানে প্রচুর মাছ চাষের ব্যবস্থা হতে পারে। শুধু তাই নয়, যে সমস্ত হাইওয়ে এবং ট্রেন লাইনের দুপাশে লম্বা খাল আছে সেগুলিকে যদি মৎস্য দপ্তরের আওতায় এনে সুষ্ঠু পরিকল্পনা নিয়ে মাছ চাষ করা যায় তাহলে প্রচুর মাছ পাওয়া যাবে বলে আমার বিশ্বাস। মন্ত্রী মহাশয় এই বিষয়টি নিয়ে চিন্তা করবেন এই অনুরোধ রেখে বাজেটকে সমর্থন করে বক্তব্য শেষ করছি।

**শ্রী কিরণময় নন্দ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি বিরোধী দলের সদস্য শ্রী কাশীনাথ মিশ্রের বক্তব্য খুব মনোযোগ সহকারে শুনেছি। উনি অনেকগুলি প্রশ্ন তুলেছেন, মাছের উৎপাদন, মাছের যোগান এবং আমি গত বছরে আমার বাজেট বক্তৃতায় যে সমস্ত প্রতিশ্রুতি দিয়েছিলাম, সে সম্বন্ধে আমি কি করেছি, এইসবগুলি উনি জানতে চেয়েছেন। বিশ্ব ব্যাঙ্কের সহায়তায় আন্তর্দেশীয় মৎস্য চাষ প্রকল্প আমাদের রাজ্যে যেটা আমরা করেছি, তার কি হল সেগুলিও তিনি জানতে চেয়েছেন। এই সমস্ত প্রশ্নগুলি যে উনি করেছেন, বিভিন্ন সময়ে প্রশ্নোত্তর পর্বে এই সমস্ত প্রশ্নগুলি এই বিধানসভা কক্ষে উপস্থাপিত হয়েছে এবং সেগুলির উত্তর আমি যথা সময়ে দিয়েছি। তবুও তাঁর অবগতির জন্য আমি কয়েকটি কথা বলব। উনি শুধু মাছের উৎপাদনের কথা বলেছেন। কিন্তু আমাদের বামফ্রন্ট সরকার শুধু মাছ উৎপাদন করার দৃষ্টিভঙ্গি নিয়ে কাজ করছে না। আমরা দুটি দৃষ্টিভঙ্গি নিয়ে এই দপ্তরকে চালাচ্ছি। একদিকে আমরা মাছের উৎপাদন বাড়াতে চাই — আবার ঠিক তেমনি করে পশ্চিমবাংলায় যে কয়েক লক্ষ দুস্থ মৎস্যজীবী রয়েছে, তাদের জন্য আমরা কিছু কল্যাণমুখী কর্মসূচি নিয়েছি, যাতে অর্থনৈতিক দিক থেকে এই পিছিয়ে পড়া মানুষগুলোকে কিছু এগিয়ে নিয়ে আসা যায়। এইভাবে দুটি স্তরে আমরা পরিকল্পনা আরম্ভ করেছি। আজকে মাছের উৎপাদন বলুন আর যোগানই বলুন, এগুলি কখনও ২।৪।৫ বছরে পরিপূর্ণভাবে স্বয়ংভর হওয়া সম্ভব নয়। আপনারা জানেন আমাদের দেশে প্রথম পঞ্চবার্ষিকী পরিকল্পনার সময় থেকে আমরা কৃষি কাজের উপর গুরুত্ব দিয়েছিলাম। আমাদের পরিকল্পনাতে এবং সেই কৃষি কার্যে আমাদের স্বয়ংভর হতে ৫ম পঞ্চবার্ষিকী পরিকল্পনা পর্যন্ত সময় নিয়েছিলাম। ধান বা গম যেমন মাঠের ফসল, মাছও ঠিক তেমনি করে জলের ফসল। কিন্তু অত্যন্ত দুর্ভাগ্যের বিষয় প্রথম পঞ্চবার্ষিকী পরিকল্পনা থেকে ৫ম পঞ্চবার্ষিকী পরিকল্পনা পর্যন্ত এই মৎস্য চাষ প্রকল্পের উপর কোনও রকম গুরুত্ব দেওয়া হয় নি। একটা পরিসংখ্যান দিলে আপনারা বুঝতে পারবেন — প্রথম পঞ্চবার্ষিকী পরিকল্পনা থেকে ৫ম পঞ্চবার্ষিকী পরিকল্পনা পর্যন্ত এই দপ্তরের বাৎসরিক ব্যয় বরাদ্দ ছিল মাত্র ৫০ লক্ষ টাকা। এই ৫০ লক্ষ টাকা বাৎসরিক ব্যয় বরাদ্দে সরকারি কর্মচারিদের মাইনে, মৎস্য উৎপাদন মৎস্যজীবীদের কল্যাণ সাধন এবং আরও কিছু কর্মসূচি এর আওতার মধ্যে ছিল। অতএব এর দ্বারা বোঝা যায় যে এই দপ্তরকে কতখানি গুরুত্ব দেওয়া হয়েছিল — এর প্রতি কোনও গুরুত্ব দেওয়া হয় নি —

কোনও কর্মসূচি ছিল না, এর জন্য কোনও পরিকল্পনা ছিল না। আজকে যদি হঠাৎ দাঁড়িয়ে বলেন যে তার পরিপূর্ণ সাফল্য চাই — তাহলে এমন কোনও আলাউদ্দিনের আশ্চর্য প্রদীপ না যে রাতারাতি কোনও কাজের সাফল্য আনিয়ে দেওয়া হয়। আজকে যদি আমরা এই কার্যের পরিপূর্ণ সাফল্য আনতে চাই তাহেল তার সমস্ত দায় দায়িত্ব থাকবে কেন্দ্রীয় সরকারের। কেন না এই পরিকল্পনা তারাই রচনা করেছিলেন। কিন্তু এইসব পরিকল্পনার কোনও সুষ্ঠু কর্মসূচি তারা গ্রহণ করতে পারেন নি ৫ম পঞ্চবার্ষিকী পরিকল্পনা পর্যন্ত। ষষ্ঠ পঞ্চবার্ষিকী পরিকল্পনায় গিয়ে আমরা এ বিষয়ের প্রতি কিছুটা গুরুত্ব দিতে শুরু করেছিলাম এবং আজকে সপ্তম পঞ্চবার্ষিকী পরিকল্পনায় সেটা আরও ব্যাপকভাবে যাতে গুরুত্ব লাভ করে তার জন্য চেষ্টা করছি। কিন্তু চেষ্টা করলে কি হবে? আপনারা জানেন পরিকল্পনা রাজ্য সরকার তৈরি করে না এবং রাজ্য সরকার কোনও পরিকল্পনা তৈরি করলে, তার জন্য কোনও অর্থ বরাদ্দ করলে বা তার জন্য কোনও কর্মসূচি গ্রহণ করলে, সেই মাফিক আমরা যে কাজ করতে পারব, তার তো কোনও মানে নেই। আমাদের পরিকল্পনা নিয়ে আমাদের কর্মসূচি নিয়ে আমাদের দপ্তরকে, অফিসারদের দিল্লিতে ছুটতে হয়। সেখানে পরিকল্পনা কমিশনের সঙ্গে আলোচনা করতে হয়। তার পর যদি পরিকল্পনা কমিশনের অফিসাররা দিল্লিতে বসে তারা কৃপা করেন তাহলে সেই কাজটা আমরা করতে পারব। যে অর্থ আমরা বরাদ্দ করেছি সেটা যদি তারা ঠিকতো মঞ্জুর করেন তাহলে তা করতে পারব। নানা রকম বাধা নিষেধ, নানা রকম অসুবিধার মধ্যে থেকে আমাদের এই কাজগুলিকে করতে হয়। তবে আমরা যে সমস্ত পরিকল্পনাগুলি নিয়েছি, সেই পরিকল্পনাগুলি যথাযথভাবে বাস্তবে রূপায়িত করার জন্য আমরা এগিয়ে যেতে পারব এবং সেই এগিয়ে যাওয়াটা আমাদের কথায় নয়। আজকে ভারত সরকার বিশ্ব ব্যাঙ্ক পশ্চিমবাংলার মৎস্য চাষ কর্মসূচির স্বীকৃতি দিয়েছেন। আপনারা শুনলে নিশ্চয় খুশি হবেন যে ১৯৮০-৮১ সালে আন্তর্দেশীয় মৎস্য চাষ প্রকল্প বিশ্বব্যাঙ্কের সহায়তায় ভারতবর্ষে ৫টি রাজ্যে শুরু হয় — পশ্চিমবাংলা, উড়িষ্যা, মধ্যপ্রদেশ, উত্তরপ্রদেশ এবং বিহারে। ১৯৮৪-৮৫ সালের মধ্যে এই প্রকল্পের কাজ শেষ করতে হবে। আমাদের পশ্চিমবাংলায় লক্ষ্যমাত্রা ধার্য হয় ২৫ হাজার হেক্টর। ১৯৮৪-৮৫ সালের মধ্যে একমাত্র রাজ্য এই পশ্চিমবাংলাকে এই আন্তর্দেশীয় মৎস্য চাষ প্রকল্পে ৩৪ হাজার হেক্টর অতিক্রম করে আমরা সাড়ে ৩৫ হাজার হেক্টর এর আওতায় আমরা নিয়ে এসেছি।

[8-00 – 8-13 P.M.]

পরবর্তীকালে ১৯৮৫-৮৬ সালে ভারত সরকার উত্তরপ্রদেশ, মধ্যপ্রদেশ, বিহার, উড়িষ্যা প্রভৃতি রাজ্যের কোটা কেটে দিয়ে আরও অতিরিক্ত ১০ হাজার হেক্টরে মৎস্য চাষ করার জন্য এর আওতায় আনার জন্য পশ্চিমবঙ্গ সরকারকে অনুরোধ করেন। আমরা সেটাও অতিক্রম করে ১১ হাজার হেক্টর পূরণ করতে পেরেছি ১৯৮৫/৮৬ সালে। ১৯৮৬/৮৭ সালে আমরা আরও ৭ হাজার হেক্টরে করব। অর্থাৎ আমাদের ৩৪ হাজার হেক্টরের লক্ষ্যমাত্র ছিল, কিন্তু ইতিমধ্যেই আমরা ৪৬ হাজার হেক্টর শেষ করেছি এবং আরও ৭ হাজার হেক্টর করব। অর্থাৎ ৫৩ হাজার হেক্টর জলাশয়কে বিশ্বব্যাঙ্কের সহায়তায় এই প্রকল্পের আওতায় আনবার যে পরিকল্পনা নিয়েছি সেটা আমরা যে অতিক্রম করতে পারব, এই দৃঢ় বিশ্বাস আমার

আছে। আগে পশ্চিমবাংলার সমস্ত জেলাতে বিশ্বব্যাঙ্কের সহায়তায় মাছ চাষ করার কোনও এফেক্টিভ পরিকল্পনা ছিল না। এখন আমাদের কাজে সন্তুষ্ট হয়ে ভারত সরকার পশ্চিমবঙ্গের সমস্ত জেলাগুলিতে এই আন্তর্দেশীয় মৎস্য চাষ প্রকল্পের আওতায় নিয়ে এসেছেন। আগে জলপাইগুড়িতে ছিল না, ২৪ পরগনায় ছিল না, দার্জিলিং-এ ছিল না। এখন জলপাইগুড়ি, ২৪ পরগনা, দার্জিলিং জেলা বিশ্বব্যাঙ্কের সহায়তায় মৎস্য চাষ প্রকল্পের আওতায় এসেছে। আপনি বললেন কত টাকা আমরা লগ্নি করেছি? গরিব চাষী, প্রান্তিক চাষী, যারা মৎস্য চাষ করছেন তাদের আমরা সাবসিডি, অনুদান বাবদ ৭ কোটি টাকা দিয়েছি এবং বিশ্বব্যাঙ্কের ঋণ ২০ কোটি টাকা দেওয়া হয়েছে। আপনি ব্যাঙ্ক ঋণ আদায়ের কথা বলেছেন। আপনারা জানেন ঋণ যদি সময় মতো আদায় না হয়, শোধ না হয় তাহলে ব্যাঙ্ক কোনও টাকা লগ্নি করে না। এই রাজ্যে ব্যাঙ্কের টাকা লগ্নির ক্ষেত্রে কিছুটা অনীহা আছে। কিন্তু তবুও আমি এই কথা বলতে চাই যে, মৎস্য চাষের ক্ষেত্রে যারা প্রান্তিক চাষী, ক্ষুদ্র চাষী আছে তারা ঠিক সময় মতো ব্যাঙ্ক ঋণ পরিশোধ করতে পেরেছে বলেই ব্যাঙ্ক আজকে ২০ কোটি টাকা অর্থ লগ্নি করতে পেরেছে এবং আমরা এই কাজ করতে পেরেছি। কিন্তু এই কথা আমরা কখন'ই বলিনি যে পশ্চিমবাংলায় মাছের যে ঘাটতি আছে, তা পূরণ করতে পেরেছি। কি করে পূরণ করতে পারব? আমরা ৩৪ হাজার হেক্টর জলাশয়কে উন্নত প্রথায় মৎস্য চাষের ক্ষেত্রে নিয়ে এসেছি। এই ৩৪ হাজার হেক্টর জলাশয়কে যদি আমরা উন্নত প্রথায় মৎস্য চাষ প্রকল্পের আওতায় আনি তাহলে হেক্টর প্রতি ২ টন মাছ প্রোডাকশন হলে ৬৮ হাজার টন মাছ উৎপাদন হতে পারত। কিন্তু আমাদের পশ্চিমবাংলায় আমরা ৪ লক্ষ টনের বেশি মাছ উৎপাদন করি সারা ভারতবর্ষের মধ্যে এবং শুধু মাছের বীজ উৎপাদনের ক্ষেত্রেই নয়, মাছ উৎপাদনের ক্ষেত্রেও আমরা সারা ভারতবর্ষের মধ্যে প্রথম। কিন্তু আমাদের চাহিদা খুব বেশি। আমাদের শতকরা ৯৯ ভাগ মানুষ মাছ খান। এই মাছটা এখানে অত্যন্ত স্পর্শকাতর জিনিস। ফলে চাহিদার তুলনায় আমরা উৎপাদনে সমতা আনতে পারি নি। এই কারণে পারি নি যে, আমাদের দীর্ঘ মেয়াদী কোনও পরিকল্পনা ছিল না এবং এই পরিকল্পনা না থাকার জন্য এই কাজে আমরা সফল-কাম হতে পারিনি। আমাদের পশ্চিমবাংলায় ৩ লক্ষ হেক্টর জলাশয় আছে। এই ৩ লক্ষ হেক্টর জলাশয়ের মধ্যে আমরা ৩৪ হাজার হেক্টর জলাশয়কে এর আওতায় এনেছি। আমরা ৫১/৫২ হাজার হেক্টরের যে পরিকল্পনা নিয়েছি সেটার কাজ ১৯৮৬/৮৭ সালের মধ্যেই শেষ হবে। কিন্তু তা সত্বেও আরও বিশাল জলাশয় আমাদের এই উন্নত প্রথায় মৎস্য চাষ প্রকল্পের আওতার বাইরে থেকে যাচ্ছে। যদি প্রথম থেকে আমরা এই পরিকল্পনা নিতে পারতাম তাহলে এই ৩ লক্ষ হেক্টর জলাশয়কে উন্নত প্রথায় মৎস্য চাষ প্রকল্পের আওতায় আনতে পারতাম এবং পশ্চিমবাংলায় আমরা মাছের উৎপাদন বাড়াতে পারতাম। কিন্তু আমরা এখানে বসে নেই। সরকার পক্ষের মাননীয় সদস্যরা সেই কথা ইতিমধ্যেই উল্লেখ করেছে। কাশী বাবু বাঁকুড়া থেকে এসেছেন। উনি মিউনিসিপ্যালিটি এলাকার লোক, গ্রামের কথা হয়ত ঠিকমতো নাও জানতে পারেন। প্রত্যেকটি পঞ্চায়েত সমিতি স্তরে আমরা ট্রেনিং দেওয়া শুরু করেছি এবং মাছ চাষের গুরুত্বটাকে যদি আমরা মানুষকে বোঝাতে পারি, তাদেরকে যদি মোটিভেটেড করতে পারি এবং উন্নত প্রথায় মাছ চাষ করতে গেলে যে জ্ঞান থাকা দরকার সেই জ্ঞানটুকু যদি দিতে পারি, সেই সঙ্গে যদি মাছ চাষে অনুদান, যোগানটুকু করতে পারি, অর্থ সংস্থানের ব্যবস্থা করতে পারি তাহলে গরিব

মৎস্যজীবী, প্রান্তিক ও ক্ষুদ্র চাষী আরও বেশি মাছের চাষ করতে পারবেন। সেই জন্য প্রত্যেকটি পঞ্চায়েত সমিতি স্তরে ১৫ দিনের ট্রেনিং-এর ব্যবস্থা করেছি, জেলা স্তরে এক মাস ট্রেনিং এবং রাজ্য স্তরে ৩ মাস ট্রেনিং-এর ব্যবস্থা করেছি। এই ভাবে আমাদের ট্রেনিং-এর প্রোগ্রাম চলছে। গত বছর ২৮ হাজার ফিশ ফার্মার, মৎস্য চাষী এই ট্রেনিং নিয়েছেন সারা পশ্চিমবাংলায়। এই ভাবে আমরা বেকার যুবক, গরিব মানুষ তফসিলি ভাইদের এই কাজের মধ্যে নিয়ে এসেছি। আন্তর্দেশীয় মৎস্য চাষ প্রকল্পের এই ভাবে আমাদের উন্নতি হচ্ছে। আর উন্নত প্রথায় মৎস্য বীজ উৎপাদনের ক্ষেত্রে পশ্চিমবাংলায় আমরা একটা বিপ্লব করে দিয়েছি। স্যার, আপনি শুনলে আশ্চর্য হয়ে যাবেন — সপ্তম পঞ্চবার্ষিকী পরিকল্পনায় ১২০০ কোটি মৎস্য বীজ উৎপাদনের লক্ষ্যমাত্রা ধার্য হয়েছে সারা ভারতবর্ষ জুড়ে। আর আমরা পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকারের পক্ষ থেকে স্থির করেছি ১৯৮৬/৮৭ সালে ৮০০ কোটি মৎস্য বীজ উপাদন করব এবং সপ্তম পঞ্চবার্ষিকী পরিকল্পনায় সারা পশ্চিমবাংলায় আমরা ১২০০ কোটি মৎস্য বীজ উৎপাদনের লক্ষ্যমাত্রা অতিক্রম করে চলে যাব। এটা কি করে আমরা করতে পারব? এই কারণে করতে পারব যে, নূতন বৈজ্ঞানিক পন্থায় যেভাবে আমরা মৎস্য বীজ উৎপাদন করছি তাতে ভারতবর্ষের কোনও রাজ্যই আমাদের ধারের কাছে আসতে পারে না। তারা আমাদের টেকনোলজি ধার নিয়ে মৎস্য বীজ উৎপাদনের কাজ শুরু করেছে। গত বছর বাজেট স্পিচে আমরা যে যে প্রতিশ্রুতি দিয়েছিলাম সেগুলি প্রায় সবই পূরণ করতে পেরেছি। ৩৪টি পোর্টেবল হ্যাচারিজ হয়েছে, ৩০টি হ্যাচারিজ হয়েছে, ২টি বড় হ্যাচারিজ হয়েছে। এছাড়াও বিশ্বব্যাঙ্কের সহায়তায় ৩টি বড় হ্যাচারিজ আমরা গড়ে তুলেছি। একটি বর্ধমানে যমুনাদীঘিতে, মেদিনীপুরের মানিকপাড়াতে, আর একটি মুর্শিদাবাদের পাকামাটি মহাল্লাতে। এই ৩টির কাজ আশা করছি এই বছরেই শেষ করতে পারব এবং সেখানে উৎপাদন শুরু করতে পারব।

অর্থাৎ শুধু মাছ চাষই নয়, মাছ চাষ করতে গেলে তার যে প্রথম কথা উন্নত মানের বীজ, সেই উন্নতমানের বীজ যদি না পাই তাহলে উন্নত মানের মাছ চাষ কখনও সম্ভব নয়। কাজেই এ দিকে লক্ষ্য রেখেই আমরা আমাদের পরিকল্পনাগুলি নিয়েছি। সমুদ্রে মাছ ধরার কথা যেটা বললেন যে বে-অব বেঙ্গল এটা সবচেয়ে ফার্টাইল এরিয়া এ ক্ষেত্রে আমাদের ষষ্ঠ পঞ্চবার্ষিকী পরিকল্পনায় যেখানে আমাদের লক্ষ্যমাত্রা ছিল ২০০ যন্ত্রচালিত নৌকা আমরা চালু করব আমাদের এই রাজ্যে সেখানে আমরা ৮০০ যন্ত্রচালিত নৌকা এখানে চালু করতে সক্ষম হয়েছি। আর এই ৮০০ যন্ত্রচালিত নৌকা আমরা কোনও বড় লোককে দিই নি। স্যার, আমাদের এই রাজ্য একমাত্র রাজ্য যেখানে এই পরিকল্পনা নেওয়া হয়েছে যা কোনও মেরিটাইম স্টেটে বা সমুদ্র উপকুলবর্তী রাজ্যে নেওয়া হয় নি, সেটা হচ্ছে, ৯৬ হাজার টাকার একটা স্কীম আমরা করেছি যার মধ্যে ৪৮ হাজার টাকা আমরা পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকারের পক্ষ থেকে ঐ গরিব মৎস্যজীবীদের যারা সমুদ্রে মাছ ধরতে যায় তাদের অনুদান হিসাবে দিচ্ছি আর বাকি ৪৮ হাজার টাকা তারা ব্যাঙ্ক ঋণ পাচ্ছেন। যারা নদীতে মাছ ধরেন তাদের জন্য ২০ হাজার টাকার আমরা একটা পরিকল্পনা করেছি। সেখানে জাল ও নৌকার জন্য

১০ হাজার টাকা আমরা বামফ্রন্ট সরকার থেকে তাদের অনুদান হিসাবে দিচ্ছি আর বাকি ১০ হাজার টাকা তারা ব্যাঙ্ক থেকে ঋণ হিসাবে পাচ্ছেন। এইভাবে আমরা ৮০০টি মেকানাইজড বোট পশ্চিমবাংলার দুঃস্থ মৎস্যজীবীদের হাতে তুলে দিতে পেরেছি। সেখানে ৮ থেকে ১০ জন করে এক একটি গ্রুপ করে সেই কাজ করা সম্ভব হয়েছে। তারপর বললেন, কোল্ড স্টোরেজ এবং আইস প্ল্যান্টের কথা। এগুলি কি করে হবে? পরিকল্পনার মধ্যে তো ছিল না, কোনও অর্থ বরাদ্দও ছিল না, আমরা কি করে করব? তবে আমরা এ কাজ শুরু করেছি। আমরা এ বছরই তিনটি আইস প্ল্যান্ট বা কোল্ড স্টোরেজ করব — একটা জুনপুটে, একটা নামখানায় এবং আর একটা ক্যানিং-এ। এছাড়া আপনারা জানেন, শংকরপুরে আমরা একটা মাইনর ফিশিং হারবার করছি যার পেছনে প্রায় তিন কোটি টাকা ব্যয় হচ্ছে এবং এ বছরই তার কাজ শেষ হবে। সেখানে আমরা কোল্ড স্টোরেজ এবং আইস প্ল্যান্টের ব্যবস্থা রেখেছি। আমরা মার্কেটিং-এর ব্যবস্থা গড়ে তুলতে পারি নি কারণ আমার দপ্তরের কাজ হচ্ছে এক্সটেনশন ওয়ার্ক। প্রত্যেকটি ব্লকে একজন করে ফিশারী এক্সটেনশন অফিসার আমাদের আছেন, ডিস্ট্রিক্টে একজন করে ডিস্ট্রিক্ট ফিশারী অফিসার আছেন। এই ফিশারী এক্সটেনশন অফিসার তিনি এক্সটেনশনের কাজটা করেন। মার্কেটিং-এর কাজটা করা আমার দপ্তরের দায়িত্ব নয় এবং তারজন্য কোনও ইনফ্রাস্ট্রাকচারও নেই। তবুও সেখানে আমাদের যে সমস্ত কর্পোরেশন আছে এবং যে সমস্ত সমবায় সমিতি আছে সেগুলিকে আমরা রিঅর্গানাইজ করে মার্কেটিং-এর ব্যবস্থা করছি। এ বছর থেকে এন. সি. ডি. সি. স্কীম শুরু করেছি। ৯।। কোটি টাকার এন. সি. ডি. সি. প্রকল্পে আমরা বিভিন্ন জায়গায় উন্নতমানের আরও যন্ত্রচালিত নৌকা যাতে দিতে পারি — থ্রি সিলিনডার, ফোর সিলিনডার ইঞ্জিন — এবং তা দিয়ে যাতে সারা বছর তারা মাছ ধরতে পারে সেই আধুনিক যন্ত্রচালিত নৌকার সাহায্যে তার ব্যবস্থাও আমরা এ বছর থেকে শুরু করেছি। অর্থাৎ আমরা যে সমস্ত পরিকল্পনা নিয়েছি অন্তর্দেশীয় মাছ চাষ প্রকল্পের জন্য এবং মাছ ধরার জন্য তাতে সেখানে যেখানে যেখানে যেটুকু সুযোগ আছে সেই সুযোগটুকু কাজে লাগিয়ে গরিব মানুষদের অর্থনৈতিক দিক থেকে যাতে তাদের উন্নতি ঘটে এবং পশ্চিমবাংলায় মাছের উৎপাদন ও যোগান যাতে বাড়াতে পারি তারজন্য আমরা বাস্তবমুখী পরিকল্পনাগুলি গ্রহণ করেছি। সেই পরিকল্পনার সাথে আমরা পঞ্চায়েতকেও যুক্ত করেছি এবং সর্বস্তরের প্রশাসনকে যুক্ত করেছি। সেখানে বিভিন্ন দপ্তরের মধ্যে যে সমন্বয় দরকার সেই সমন্বয় সাধনটাও আমরা করতে পেরেছি। আপনি যে আইনের কথা বললেন সেই আইন আমরা চালু করেছি। বিভিন্ন জায়গায় আমরা নির্দেশ পাঠিয়েছি যে প্রত্যেকটি জায়গায় তালিকা তৈরি করতে হবে। যেখানে যেখানে পুকুরগুলি মালিকানা স্বত্বের জন্য পড়ে আছে বা যে সমস্ত পুকুর অনাবাদী হয়ে পড়ে আছে সেই সমস্ত পুকুরের তালিকা করার জন্য আমরা বলেছি। ইতিমধ্যে অনেক জায়গায় তালিকাও তৈরি হয়েছে এবং তারজন্য নোটিশও জারি হয়েছে। জেলায় জেলায় আমরা একটা করে কমিটি করে দিয়েছি যে এই পুকুরগুলি কি ভাবে বন্টন করা হবে। সেখানে সভাপতিকে চেয়ারম্যান করে, এ. ডি. এম. এল. আর. এঁদেরকে

নিয়ে একটি কমিটি করে দিয়েছি যাতে সুষ্ঠুভাবে এগুলি বিলি বন্টন করা যায়। আমরা যে সমস্ত ওয়েলফেয়ার স্কীম নিয়েছি ভারবর্ষের কোনও রাজ্যে দুঃস্থ মৎস্যজীবীদের জন্য এই ধরনের ওয়েলফেয়ার স্কীম নেওয়া হয়নি। ভারতবর্ষের মধ্যে আমাদের এই রাজ্যেই প্রথম আর. এল. ই. জি. পি. স্কীমে আমরা এ বছর ৪ হাজার মৎস্যজীবীদের বাড়ি তৈরি করে দিচ্ছি। সেখানে ৬ হাজার টাকা করে প্রতিটি বাড়ির পেছনে খরচ হচ্ছে। তিন হাজার টাকা করে আমরা খরচ করছি তাদের ওখানে ড্রেন, রাস্তা, স্যানিটারি পায়খানা ইত্যাদি করার জন্য ঐ মৎস্যজীবীদের গ্রামে। আমাদের যেটুকু সাধ্য আছে তাতে যেখানে যেখানে টিউবওয়েল দরকার সেখানে সেখানে টিউবওয়েল বসিয়ে দিচ্ছি। ইন্স্যুরেন্স স্কীম সম্বন্ধে বিধানসভার মাননীয় সদস্য শ্রদ্ধেয় হৃষিকেশ বাবু বললেন। ইন্স্যুরেন্স স্কীমের অসুবিধাগুলি আমরা জানি কিন্তু এই ইন্স্যুরেন্স স্কীম তো আমাদের আন্ডারে নয়, এটা ভারতসরকারের আন্ডারে। আমরা চেষ্টা করছি এই ইন্স্যুরেন্সের ব্যাপারে যে জটিলতা আছে সেই জটিলতাগুলি কাটিয়ে কি ভাবে মৎস্যজীবীদের এই ইন্স্যুরেন্সের প্রকৃত সুযোগটা দেওয়া যায়। এই সমস্ত ব্যবস্থা আমরা গ্রহণ করছি। আপনারা যে সমস্ত গঠনমূলক সাজেশনস দিয়েছেন সেগুলি আমি লিখে রেখেছি, আগামী দিনে যাতে এগুলি নিয়ে চিন্তা করে আরও বাস্তবমুখী পরিকল্পনা করা যায় সেটা আমরা দেখব। আপনাদের সকলের সহযোগিতা আমি চাই। গ্রামের মানুষের সহযোগিতা ছাড়া, আপনারা যাঁরা নির্বাচিত প্রতিনিধি, আপনাদের সহযোগিতা ছাড়া বা এক কথায় সকলের সমবেত প্রচেষ্টা ছাড়া এই কাজে সাফল্য লাভ করা কখনও সম্ভব নয়। শুধু টাকা বরাদ্দ করলেই হবে না, শুধু পরিকল্পনা গ্রহণ করলেই হবে না সকলের সমবেত প্রচেষ্টা চাই। কথায় কথায় আপনারা ভেড়ির মালিকদের কথা বলেন, আমি আপনাদের বলব, আমরা ক্ষুদ্র চাষী, প্রান্তিক চাষী, মাঝারি চাষী তারা যাতে উপকৃত হতে পারে তারজন্য আমরা পরিকল্পনা গ্রহণ করেছি। পরিশেষে আমি বলব, যে দুটি কাট মোশন এসেছে সেই দুটি কাট মোশনকেই আমি আগ্রাহ্য করছি। আপনি কাট মোশনে বলেছেন, ট্রলার, ইত্যাদি চুরি হয়েছে — কোথা থেকে এইসব তথ্য পেয়েছেন আমি জানি না। আমাদের ৪টে ট্রলার, ৪টে ট্রলারই চলছে এবং এটুকু জেনে রাখুন ভারত সরকার আমাদের এই ট্রলার অনুদান হিসাবে দেন নি, সেখানে যে টাকা আমরা ঋণ নিয়েছিলাম আমরাই একমাত্র রাজ্য যারা ট্রলারের ঋণের সমস্ত টাকা পরিশোধ করে দিয়েছি। এই বলে সমস্ত কাট মোশনের বিরোধিতা করে এই ব্যয় বরাদ্দ আপনাদের মঞ্জুর করার জন্য অনুরোধ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করলাম।

## Demand No. 57

The motion of Shri Kashinath Mishra and Shri Abanti Mishra that the amount of Demand be reduced by Rs. 100/-, was then put and lost.

The motion of Shri Kiranmoy Nanda that a sum of Rs. 11,93,61,000 be granted for expenditure under Demand No. 57, Major Head : "312 — Fisheries, 512 — Capital Outlay on Fisheries and 712 — Loans for Fisheries".

(This is inclusive of a total sum of Rs.2,98,45,000 already voted on account in March, 1986), was then put and agreed to.

## ADJOURNMENT

The House was then adjourned at 8.13 P.M. till 1 P.M. on Tuesday, the 22nd April, 1986 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Tuesday, the 22nd April, 1986 at 1.00 p.m.

### PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 8 Ministers, 9 Ministers of State, and 147 Members.

### Held over starred Questions (to which oral answers were given)

[1-00 - 1-10 P.M.]

#### মালদহে অটো ট্যাক্সি চলাচলের সংখ্যা

*৫৩২। (অনুমোদিত প্রশ্ন নং *২২১৯।) **শ্রী হাবিব মুস্তাফা :** পরিবহন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মালদহ জেলায় বর্তমানে মোট কয়টি অটো ট্যাক্সি চলাচল করে; এবং

(খ) উক্ত সংখ্যা বৃদ্ধি করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি?

**শ্রী রবীন মুখার্জি :**

(ক) মালদহ জেলায় বর্তমানে কোনও অটো-ট্যাক্সি চলাচল করে না।

(খ) প্রশ্নই ওঠে না।

**শ্রী আবুল হাসনাৎ খান :** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি, মালদহে যে ম্যাক্সি ট্যাক্সিগুলি চলছে, সেগুলি কি সরকারি অনুমোদন নিয়ে চালানো হচ্ছে?

**শ্রী রবীন মুখার্জি :** ম্যাক্সি ট্যাক্সি আর অটো ট্যাক্সি এক জিনিস নয়। ওখানে আর. টিএ.'র কাছ থেকে অনুমোদন নিয়ে ট্যাক্সি চলতে পারে, তবে ও ব্যাপারে আমাদের কাছে কোনও ইনফর্মেশন নেই।

#### নদীয়া জেলায় বার্ধক্যভাতা প্রাপকের সংখ্যা

*৫৩৭। (অনুমোদিত প্রশ্ন নং *২২৪৫।) **শ্রী মাধবেন্দু মোহান্ত :** কৃষি বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, ১৯৮৫ সালের ১লা জানুয়ারি হতে ৩১এ ডিসেম্বর পর্যন্ত নদীয়া জেলায় কোনও ব্লকে কতজন কৃষক বার্ধক্যভাতা পেয়েছেন?

**শ্রী কমলকান্তি গুহ ঃ**

নদীয়া জেলায় এই সময়ে মোট ১২০৪ জন কৃষক পেনশন পেয়েছেন। কোন ব্লকে কতজন কৃষক পেনশন পেয়েছেন তার তালিকা এই সাথে দেওয়া হইল।

১৯৮৫ সালের ১লা জানুয়ারি থেকে ৩১শে ডিসেম্বর পর্যন্ত নদীয়া জেলায় ব্লকওয়ারী কৃষি পেনশন প্রাপ্ত কৃষকের সংখ্যার তালিকা ঃ-

| মহকুমার নাম | ব্লকের নাম | কৃষি পেনশন প্রাপ্ত কৃষকের সংখ্যা |
|---|---|---|
| ১। কৃষ্ণনগর (দক্ষিণ) | ১। কৃষ্ণগঞ্জ | ৫১ জন |
| | ২। কৃষ্ণনগর-১ | ২৬ জন |
| | ৩। কৃষ্ণনগর-২ | ২৫ জন |
| | ৪। নবদ্বীপ | ৫১ জন |
| | ৫। চাপরা | ৮১ জন |
| ২। কৃষ্ণনগর (উত্তর) | ১। করিমপুর-১ | ৭৯ জন |
| | ২। করিমপুর-২ | ১০১ জন |
| | ৩। তেহাট্টা-১ | ৬৪ জন |
| | ৪। তেহাট্টা-২ | ১১১ জন |
| | ৫। কালিগঞ্জ | ১৫৯ জন |
| | ৬। নাকাশিপাড়া | ১৯১ জন |
| ৩। রাণাঘাট | ১। রাণাঘাট-১ | ৪৪ জন |
| | ২। রাণাঘাট-২ | ৪৬ জন |
| | ৩। হরিণ ঘাটা | ৩০ জন |
| | ৪। শান্তিপুর | ৩৪ জন |
| | ৫। হাঁসখালি | ৫৩ জন |
| | ৬। চাকদা | ৫৬ জন |
| | ৭। চাকদা পৌরসভা | ২ জন |
| | | মোট ১২০৪ জন |

**শ্রী সাধন চট্টোপাধ্যায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি, বার্ধক্য ভাতা প্রতি মাসে দেওয়া হয়, না ২/৩ মাস অন্তর দেওয়া হয়?

**শ্রী কমলকান্তি গুহ ঃ** তিন মাস অন্তর বার্ধক্য ভাতা দেওয়া হয়।

**শ্রী সতীশচন্দ্র বিশ্বাস ঃ** প্রতিটি ব্লকে বা জেলায় যে সমস্ত কৃষকরা বার্ধক্য ভাতা পান, তারা সকলে এক সঙ্গে পান, না কিছু মানুষকে আগে দেওয়া হয় এবং কিছু মানুষকে পরে দেওয়া হয়? আমাদের কাছে খবর আছে, সবাই এক সঙ্গে পাচ্ছেন না, হয়ত কোনও ব্লকে ১০ জনের পাবার কথা, ৬ জন পেয়ে গেলেন, কিন্তু চার জনের বকেয়া পড়ে রয়েছে, মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে কি এ রকম কোনও খবর আছে এবং যদি থাকে তাহলে কি কারণে এটা হচ্ছে?

**শ্রী কমলকান্তি গুহ ঃ** আগে পিছে হতেই পারে। প্রথম কারণ হচ্ছে পোস্ট অফিস থেকে জানানো হয়েছে, তারা ১০'টির বেশি মানি-অর্ডার এক দিনে রিসিভ করবেন না। ফলে কোথাও যদি ৫০ জনের পাবার কথা থাকে তাহলে একই দিনে সবাই পাচ্ছেন না। অনেকেরই পেতে দেরি হয়ে যাচ্ছে। দ্বিতীয় ব্যাপার হচ্ছে অনেক সময় পাঠাতেও দেরি-টেরি হয়ে যায়। তৃতীয় কারণ হচ্ছে প্রাপক জীবিত আছেন কি না সে ব্যাপারে প্রধানদের কাছ থেকে সার্টিফিকেট জমা দিতে হয় এবং সেটা দিতে দেরি হলেও পাঠাতে দেরি হয়। এইরকম নানা কারণে দেরি হয়। তবে যাতে বৃদ্ধ কৃষকরা তাড়াতাড়ি পেতে পারেন তার জন্য আমরা সব সময়েই সচেষ্ট আছি, আমরা লক্ষ্য রাখছি।

**শ্রী সুধাংশুশেখর মাঝি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, ওল্ড এজ পেনশন ডিস্ট্রিক্ট এগ্রিকালচার অফিস থেকে দেওয়া হয়, এটা ব্লক অফিস থেকে আগামী দিনে দেওয়া হবে কি না?

**শ্রী কমলকান্তি গুহ ঃ** এটা জেলা অফিস থেকে দেওয়া হয় না, মহকুমা অফিস থেকে দেওয়া হয়। এটা ব্লক স্তর থেকে দিতে পারলে ভাল হ'ত। কিন্তু এর জন্য যে কর্মচারীর দরকার সে সংখ্যায় কর্মচারী ব্লক স্তরে নেই, সেই জন্যই মহকুমা স্তর থেকে দেওয়া হয়।

**শ্রী কমল সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, কৃষকদের বার্ধক্য ভাতা দেওয়ার ক্ষেত্রে কারা তাদের রেকমেন্ড করেন এবং কি ধরনের কৃষক হলে ভাতা পেতে পারে?

**শ্রী কমলকান্তি গুহ ঃ** এ বিষয়ে সাধারণত পঞ্চায়েতের তরফ থেকে সুপারিশ করা হয়। পঞ্চায়েত সমিতি যাদের নাম ফাইনাল সিলেকশন করে দেন তাদের দেওয়া হয়। সাধারণত যে সমস্ত গরিব কৃষকদের ৬০ বছর বয়স হয়ে গিয়েছে বা ৫৫ বছর বয়স হবার পর দুর্ঘটনাজনিত কারণে আর কাজ করতে পারছেন না তাঁদের ভাতা দেওয়া হয়। যে সমস্ত কৃষকদের ৬ বিঘা পর্যন্ত নিজেদের জমি আছে বা যাঁরা বর্গায় জমি চাষ করেন, তাঁরাই বৃদ্ধ বয়সে এটা পেতে পারেন। তাদের ক্ষেত্রেই এটা প্রযোজ্য।

**শ্রী রাইচরণ মাঝি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, কৃষি পেনশন মাসে মাত্র ৬০ টাকা করে বৃদ্ধ কৃষকদের দেওয়া হয়। এটা যে দিন চালু হয়েছে সে দিন থেকে আজ পর্যন্ত বাড়ানো হয় নি। অথচ অন্যান্য ক্ষেত্রে পেনশন হোল্ডারদের—যেমন সরকারি কর্মচারী, শিক্ষক ইত্যাদি—পেনশন কিছু কিছু বাড়ানো হয়েছে। এই অবস্থায় কৃষি পেনশন বাড়াবার কোনও প্রস্তাব কি সরকারের আছে?

**শ্রী কমলকান্তি গুহ ঃ** মাননীয় সদস্যর সঙ্গে আমিও খুশি হতাম যদি বাড়াতে পারতাম। কিন্তু এটাকে কেন্দ্রীয় সরকার প্ল্যানের মধ্যে ধরছেন না। বার বার বলা সত্ত্বেও এটাকে নন-

প্ল্যান করে রেখেছেন, যার ফলে আমাদের টাকার অসুবিধা ভোগ করতে হচ্ছে, আমাদের ইচ্ছে থাকা সত্ত্বেও আমরা এটা বাড়াতে পারছি না।

**শ্রী নীরোদ রায়চৌধুরি :** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি, আপনার দপ্তরে এখনো কৃষি পেনশন পাওয়ার জন্য অনেকে দরখাস্ত করেও পাচ্ছেন না এবং তাঁরা যাতে শীঘ্র পান তার জন্য কি আপনি কোনও ব্যবস্থা গ্রহণ করছেন?

**শ্রী কমলকান্তি গুহ :** এ কথা সত্য যে অনেক দরখাস্ত দপ্তরে জমা পড়ে রয়েছে, কিন্তু মাননীয় সদস্য শুনে খুশি হবেন যে, এ বারে আমরা আরও বেশি কিছু কৃষককে পেনশন দেবার জন্য সিদ্ধান্ত নিয়েছি। আমরা আশা করছি আগামী পুজোর আগেই আমরা এটা চালু করতে পারব।

**হাওড়ার কদমতলা-সাঁত্রাগাছি এলাকায় স্টেট বাস চালাবার পরিকল্পনা**

*৫৩৮। (অনুমোদিত প্রশ্ন নং *২৩৭৪।) **শ্রী সত্যেন্দ্রনাথ ঘোষ :** পরিবহন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হাওড়ার কদমতলা-সাঁত্রাগাছি এলাকায় স্টেট বাস চালাবার কোনও পরিকল্পনা সরকারের আছে কি;

(খ) থাকলে, কবে থেকে ঐ বাস চলাচল করবে বলে আশা করা যায়; এবং

(গ) বাস টার্মিনাস-এর জন্য কোনও জায়গা অধিগ্রহণ করা হয়েছে কি না?

**শ্রী রবীন মুখার্জি :**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) না।

**শ্রী সত্যেন্দ্রনাথ ঘোষ :** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে, ওখানে স্টেট বাস চালাবার কোনও পরিকল্পনা নেই, তাহলে আমরা কি এটাই ধরে নেব যে, উনি এই পরিকল্পনাকে গুরুত্বপূর্ণ বলে মনে করছেন না, না, এ ক্ষেত্রে অপর কোনও অসুবিধা আছে?

**শ্রী রবীন মুখার্জি :** হাওড়ার কদমতলা দিয়ে 'এল-৬৩/এ' বাস'টি চলাচল করছে। ওটি হাওড়া স্টেশন থেকে কদমতলা হয়ে মুন্সিরহাট পর্যন্ত চলে। এ ছাড়া মাননীয় সদস্য নিশ্চয়ই জানেন যে, ওখানে বহু প্রাইভেট বাস অপারেট করছে। আমি বলেছি যে, ওখানে নতুন স্টেট বাস চালু করার আমাদের আপাতত কোনও পরিকল্পনা নেই।

**শ্রী সত্যেন্দ্রনাথ ঘোষ :** বাস টার্মিনাসের জন্য কোনও জায়গা অধিগ্রহণ করা হয়েছে কি?

**শ্রী রবীন মুখার্জি :** আপাতত নেই।

## Starred Questions
## (to which oral answers were given)

### উত্তর হাওড়ায় প্রস্তাবিত বাস টার্মিনাস নির্মাণের জন্য ব্যয়

*৭৫৪। (অনুমোদিত প্রশ্ন নং *১১০৬।) **শ্রী অশোক ঘোষ :** মহানগর উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) উত্তর হাওড়ায় ৪০৮ জি. টি. রোডে (উঃ) প্রস্তাবিত বাস টার্মিনাসটির জন্য আনুমানিক ব্যয় কত টাকা ধরা হয়েছে; এবং

(খ) কোন্ ঠিকাদারকে এই কাজটি করার দায়িত্ব দেওয়া হয়েছে?

**শ্রী প্রশান্তকুমার শূর :**

(ক) ৪০৮ জি. টি. রোডে (উঃ) কোনও বাস টার্মিনাস তৈরি হচ্ছে না।

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রী অশোক ঘোষ :** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাইবেন কি, উত্তর হাওড়া বিধানসভা কেন্দ্রের মধ্যে জি. টি. রোডের ধারে কোনও বাস টার্মিনাস করার পরিকল্পনা আছে কি না?

**শ্রী প্রশান্তকুমার শূর :** হ্যাঁ আছে। মাননীয় সদস্য প্রশ্ন করতে ভুল করেছেন। আসলে ৪৩২ নম্বর, জি. টি. রোডে বাস টার্মিনাস হচ্ছে। আপনি এত ভুল করলেন কি করে আমি বুঝতে পারলাম না। এই টার্মিনাস হচ্ছে এবং এরজন্য হাওড়া মিউনিসিপ্যাল করপোরেশন ৩ বিঘা জমি রাজ্য সরকারের হাতে দিয়েছেন। সেই জমির উপর আমাদের এই বাস টার্মিনাস হচ্ছে এবং সি. ইউ. ডি. পি (থ্রি)তে এই টাকা ধরা আছে।

**শ্রী অশোক ঘোষ :** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাইবেন কি, কত টাকা এরজন্য ধরা আছে?

**শ্রী প্রশান্তকুমার শূর :** ৯২ লক্ষ টাকা।

### কোচবিহার জেলায় প্রাকৃতিক বিপর্যয়ে ক্ষতিগ্রস্ত ব্যক্তিদের আর্থিক সাহায্য

*৭৫৫। (অনুমোদিত প্রশ্ন নং *১৫৪৯।) **শ্রী বিমলকান্তি বসু :** ত্রাণ ও কল্যাণ (ত্রাণ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, কোচবিহার জেলায় প্রাকৃতিক বিপর্যয়ে ক্ষতিগ্রস্ত ব্যক্তিদের গৃহ-নির্মাণ বাবদ আর্থিক সাহায্য ১৯৮৬ সনের জানুয়ারি মাস পর্যন্ত অদেয় রহিয়াছে; এবং

(খ) সত্য হইলে, কবে নাগাত উক্ত অর্থ প্রদান সম্ভব হইবে বলিয়া আশা করা যায়?

**শ্রীমতী নিরুপমা চ্যাটার্জি ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

(No Supplemantary)

**বাঁকুড়া জেলায় পাইপ লাইন জল-সরবরাহ প্রকল্প**

*৭৫৬। (অনুমোদিত প্রশ্ন নং *১০০০।) **শ্রী সমর মুখার্জি ও শ্রী কাশীনাথ মিশ্র ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ (গ্রামীণ জল-সরবরাহ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বাঁকুড়া জেলার কেঞ্জাকুড়া ও বাদুল্লহড়া, ছাতনা, শালতরা, শুশুনিয়া পাইপ লাইন জল-সরবরাহের পরিকল্পনাগুলি কবে নাগাত কার্যকর করা হবে;

(খ) ওন্দা, পাত্রসায়ের, রানিবাঁধ, খাতড়া, রাইপুর, সারেঙ্গা থানার পাইপ লাইনের মাধ্যমে বিশুদ্ধ জল সরবরাহের পরিকল্পনাগুলি কেন্দ্রীয় সরকার অনুমোদন করেছেন কি না; এবং

(গ) ঐ জেলার সদর থানার অন্তর্গত নড়রা, বিক্কা, মালকানলধ আঁচুড়ি, পুরন্দরপুর এলাকার পাইপ লাইন জল-সরবরাহের ব্যাপারে গ্রামীণ জল-সরবরাহ দপ্তর কেন্দ্রীয় সরকারের কাছে এবং রাজ্য সরকারের অ্যাডভাইসরের কাছে উক্ত প্রকল্পগুলির জন্য কোনও রিপোর্ট দাখিল করেছেন কি না?

**শ্রী কমলকান্তি গুহ ঃ**

(ক) (১) কেওকুড়া জল সরবরাহ প্রকল্পটির কাজ শেষ হয়েছে। কিন্তু প্রয়োজনীয় বিদ্যুৎ সরবরাহের অভাবে উহা এখনও চালু করা সম্ভব হয়নি।

(২) বাদুল্লাহড়া মৌজাটি সোনাবাঁধ ও তৎসন্নিহিত এলাকাতে জল সরবরাহ প্রকল্পের অন্তর্গত। ঐ প্রকল্পটি থেকে উক্ত মৌজার নিয়মিত জল সরবরাহ করা হচ্ছে।

(৩) ছাতনা মৌজায় জল সরবরাহের ব্যাপারটি সরবেড়িয়া এবং তৎসংলগ্ন এলাকাতে জল সরবরাহ প্রকল্পের অন্তর্ভুক্ত। এই প্রকল্পটির কাজ প্রয়োজনীয় অর্থ বরাদ্দ সাপেক্ষে ১৯৮৭ সালের ডিসেম্বর মাসের মধ্যে শেষ হবে বলে আশা করা যায়।

(৪) শালতোড়াতে জল সরবরাহের প্রকল্পের মূল জলাধারের জন্য জমির দখল এখনও পাওয়া যায় নি। ঐ জমি পাওয়া এবং প্রয়োজনীয় অর্থ বরাদ্দ সাপেক্ষে প্রকল্পটির কাজ ১৯৮৭ সালের মার্চ মাসের মধ্যে শেষ হবে বলে আশা করা যায়।

(৫) শুশুনিয়ার জন্য কোনও জল সরবরাহ প্রকল্প অনুমোদিত হয় নি।

(খ) এখনও অনুমোদনের পর্যায়ে পৌছায় নি।

(গ) না।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** ওটা কেওকুড়া হবে না, কেঞ্জকুড়া হবে। মাননীয় মন্ত্রী মহাশয় জানাইবেন কি, এই পাইপ লাইন জল সরবরাহ প্রকল্পে বর্তমানে কেন্দ্রীয় সরকারের কি নর্মস আছে এবং সেই নর্মসের মধ্যে প্রবলেম এবং নন প্রবলেম ভিলেজ এটা আছে কি না এবং সেটা কিভাবে চিহ্নিত করা হয়?

**শ্রী কমলকান্তি গুহ ঃ** কিভাবে চিহ্নিত করা হয় সেটা এখনই বলা যাচ্ছে না কারণ এই দপ্তরের ভার নেওয়ার আগে দেখেছি বহু দিন আগেই এগুলি চিহ্নিত হয়ে আছে। তাঁরা কিভাবে চিহ্নিত করেছেন তা আমি এখনই বলতে পারছি না। ২ নম্বর হচ্ছে, যেগুলি প্রবলেম ভিলেজ সেখানে যদি আমরা পাইপ লাইন ওয়াটার সাপ্লাইয়ের ব্যবস্থা করি তাহলে তার টাকা কেন্দ্রীয় সরকার দেবেন। যেগুলি ভিলেজ নয়, সেখানে যদি করতে হয় তাহলে রাজ্য সরকারের তরফ থেকে সেই টাকা ব্যয় করতে হবে।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি—কেন্দ্রীয় সরকারের এই পাইপ লাইন ওয়াটার সাপ্লাই-এর জন্য বরাদ্দকৃত টাকা আমাদের পশ্চিমবঙ্গের বিভিন্ন জেলাগুলিতে পরিকল্পনাকালে নেওয়া সত্ত্বেও সেগুলিকে আপনার যে অ্যাডভাইসার আছেন সেই অ্যাডভাইসার ঠিকমতো নোট না দেওয়ার জন্য কি এই পাইপ লাইন ওয়াটার সাপ্লাইয়ের কাজ ঠিকমতো হচ্ছে না?

**শ্রী কমলকান্তি গুহ ঃ** মাননীয় সদস্য ঠিক সদস্যের মতো প্রশ্ন না করে যেন খবরের কাগজের সাংবাদিকের মতো প্রশ্ন করেছেন। কাগজে প্রায়ই লেখা হয় যে কেন্দ্রীয় সরকারের টাকা ফেরত চলে যাচ্ছে। এটা জনসাধারণকে একটা ধাপ্পা দেওয়ার কথা ছাড়া আর কিছু নয়। কেন্দ্রীয় সরকারের টাকা কখনও ফেরত যায় না। ব্যাপারটা হচ্ছে এই যে কেন্দ্রীয় সরকার আমাদের বলেছেন যে আপনারা যত টাকা ধরবেন আমরা সেটা দোব, কিন্তু প্ল্যানিং কমিশন আমাদের হাত, পা বেঁধে রেখেছেন। সেখানে সারা রাজ্যের জল সরবরাহে যত টাকা ধরবেন তত টাকা কেন্দ্র দেবেন, পরে বলেন যে আপনারা বেশি টাকা ধরলে আমরা দোব। কিন্তু বেশি টাকা ধরার ক্ষমতা আমাদের নেই, কেন্দ্রীয় সরকার সারা রাজ্যের যোজনা খাতে একটা টাকা ধরলেন, আমাদের শুধু জল দেখলে হবে না, স্বাস্থ্য, শিক্ষা রাস্তা এবং আরও অন্যান্য অনেক কিছু দেখতে হবে। সেদিন মাননীয় বুটা সিং মহাশয় বলেছেন আমরা ১৫ কোটি টাকা রেখে দিয়েছি। ১৫ কোটি টাকা রাখার জন্য গত বছর আমাদের মুখ্যমন্ত্রী মহাশয় যে ৭৫০ কোটি টাকা চেয়েছিলেন আমাদের যোজনা খাতে, সেই টাকা চাওয়ার জন্য আমাদের খাত থেকে ১০০ কোটি টাকা কেটে দেওয়া হয়। কাজেই নির্বাচনের আগে মানুষকে এটা একটা বিভ্রান্তিমূলক প্রচার ছাড়া আর কিছুই নয়। এটা ঠিক নয়।

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি—আমি সালতোড়া পাইপ ওয়াটার সাপ্লাইয়ের কথা বলছি। প্রতি বছর এই সময়ে সেখানে জলের জন্য মারামারি হয় সেখানে প্রায় ৬/৭ বছর ধরে প্রকল্পের কাজ চলছে, কাজের ১০ শতাংশও এখন সম্পূর্ণ হয় নি। কি কারণে হয় নি, টাকার অভাব না অন্য কোনও কারণ আছে?

**শ্রী কমলকান্তি গুহ ঃ** গ্রামীণ জল সরবরাহ প্রকল্প কর্মসূচির আওতায় ১৯৭৯ সালের জানুয়ারি মাসে ৬১ লক্ষ ৯৬ হাজার টাকা আনুমানিক ব্যয় হয়েছিল প্রকল্পের অনুমোদনে।

এ ছাড়া টাকার অভাবে ১৯৮৪-৮৫ সাল থেকে প্রকল্পের কাজ বিলম্বিত হচ্ছে তার মূল কারণ মূল জলাধারের জন্য জমি পাওয়া যাচ্ছে না। আশা করছি ১৯৮৭ সালের মার্চ মাসের মধ্যে শেষ হবে প্রকল্পটির কাজ এবং সেজন্য কাজ খুবই দ্রুত গতিতে এগিয়ে চলেছে।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন, কেন্দ্রের কথা ছেড়েই দিলাম গত যোজনার শেষ আর্থিক বছরে রাজ্যের জল প্রকল্পের জন্য যে টাকা বরাদ্দ হয়েছিল সেটা খরচ হয়েছে তো?

[1-20 – 1-30 P.M.]

**শ্রী কমলকান্তি গুহ ঃ** সেটার বেশি খরচ হয়েছে। আমাদের পশ্চিমবঙ্গের প্ল্যানিং বোর্ড আমাদের নিয়ে বারবার মূল্যায়ন করেছে, মাননীয় মুখ্যমন্ত্রী বারবার বসেছেন। আমি অত্যন্ত আনন্দের সঙ্গে ঘোষণা করছি, আমার যা বরাদ্দ ছিল তার চেয়ে অনেক বেশি টাকা খরচ করেছি, কারণ মাননীয় মুখ্যমন্ত্রী তারজন্য আমাকে একটু অনুমোদন দিয়েছেন এবং বলেছেন যে, এই বছর সেটা অ্যাডজাস্ট করে দেবেন।

**শ্রী তারাপদ সাধুখাঁ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে, কেঞ্জাকুড়া জল সরবরাহ প্রকল্পের কাজ শেষ হওয়া সত্ত্বেও বিদ্যুৎ সংযোগের অভাবে সেটা চালু করা যায়নি। প্রশ্ন হল—ঐ প্রকল্পের কাজ কমপ্লিট করবার কতদিন পর বিদ্যুৎ সংযোগের জন্য টাকা জমা দিয়েছেন, এবং ঐ রকম কতগুলি প্রকল্পে পানীয় জলের লাইন তৈরি করার পর বিদ্যুতের অভাবে পড়ে আছে?

**শ্রী কমলকান্তি গুহ ঃ** আমি এখানে সবগুলি বলতে পারব না স্যার, কিন্তু এই ধরনের অতিরিক্ত প্রশ্ন আসতে পারে বলে আমি তৈরি হয়েই এসেছিলাম। রাজ্য বিদ্যুৎ পর্ষদকে ২.১.১৯৮৪ তারিখে বিদ্যুৎ সংযোগ দেবার ব্যাপারে অনুরোধ করা হয়েছে।

### হলদিয়া জল-সরবরাহ প্রকল্প

*৭৫৭। (অনুমোদিত প্রশ্ন নং *১৯০৪।) **শ্রী দীনবন্ধু মণ্ডল ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ (শহরের জল-সরবরাহ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হলদিয়া জল-সরবরাহ প্রকল্পের জন্য মোট কত টাকা ব্যয় হবে বলে পশ্চিমবঙ্গ সরকার অনুমান করছেন;

(খ) উক্ত প্রকল্পে ১৯৮৫-৮৬ সাল পর্যন্ত বরাদ্দকৃত অর্থের পরিমাণ কত;

(গ) ১৯৮৬ সালের জানুয়ারি পর্যন্ত এ বাবদ খরচের পরিমাণ কত; এবং

(ঘ) কবে নাগাত প্রকল্পটি রূপায়িত হবে বলে আশা করা যায়?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ**

(ক) আনুমানিক ৩২ কোটি টাকা

(খ) ১৭১৮.৬২ লক্ষ টাকা।

(গ) ১৫৯৪.১৯ লক্ষ টাকা।

(ঘ) ১৯৮৭ সালের ডিসেম্বর মাস নাগাদ উক্ত প্রকল্পটি থেকে জল সরবরাহ চালু হবে বলে আশা করা যায়।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, উক্ত প্রকল্প সম্প্রসারণের কোনও প্রস্তাব আছে কি না?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** ঐ প্রকল্প সম্প্রসারণের কোনও ব্যবস্থা নেই, তবে আর একটি নতুন প্রকল্প গ্রহণ করবার ব্যাপারে আমাদের চিন্তা আছে।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** নতুন প্রকল্পের কথা যা বললেন, উক্ত প্রকল্প প্ল্যানিং কমিশনের অনুমোদন পেয়েছে কি না এবং পেয়ে থাকলে সেটা কবে নাগাদ শুরু হবে এবং তার নাম কি?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** নতুন প্রকল্পটি আমাদের ৫০ মিলিয়ন গ্যালন জলের এবং প্রায় ১৯০ কোটি টাকার প্রকল্প। সুতরাং ওটা নিয়ে আমাদের বিভিন্ন স্তরে আলোচনা হচ্ছে। আমরা এতে উলুবেড়িয়া থেকে জল এনে এখানে সরবরাহ করব, না কি এখানে বড় বড় নলকূপ বসাব—এটা নিয়ে পশ্চিমবঙ্গের পরিকল্পনা বোর্ডের সঙ্গে আলোচনা চলছে। এখনও এটা চূড়ান্তভাবে ঠিক হয়নি।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** গেঁয়োখালীতে ঐ যে প্রকল্পটি হচ্ছে, সেখানে আজকে তিন মাস ধরে আই. এন. টি. ইউ. সির ৩০০ ওয়ার্কার রিট্রেঞ্চ হয়ে পড়ে আছে। ২রা ফেব্রুয়ারি থেকে এটা হয়েছে মহিষাদলে। এরফলে সেখানে কনট্রাক্টরদের কাজ ব্যাহত হচ্ছে। এই ব্যাপারে ডি. এম., এস. ডি. ও., এবং আই. এন. টি. ইউ. সি., সিটুর নেতারা সেখানে গিয়েছিলেন। যারা জমি দিয়েছিলেন তাদের সহ ৩০০ ওয়ার্কারকে রিট্রেঞ্চ করে রেখেছে যাঁরা আই. এন. টি. ইউ. সির অন্তর্ভুক্ত-এই খবর আপনার কাছে আছে কি না এবং থেকে থাকলে, সে ব্যাপারে আপনার দপ্তর কোনও উদ্যোগ নিয়েছে কি না?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** আমার কাছে এই ধরনের কোনও খবর নেই।

**শ্রী কামাখ্যাচরণ ঘোষ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, উলুবেড়িয়া থেকে হলদিয়াতে জল সরবরাহের যে প্রকল্প হচ্ছে—সেটা কতদিন ধরে চলছে এবং ফাইনাল রিপোর্ট কবে পাওয়া যাবে?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** এই প্রশ্নের উত্তর হ'ল আপনি জানেন হলদিয়া পেট্রো কেমিক্যাল কমপ্লেক্স যেটা কেন্দ্রীয় সরকারের আমাদের দেবার কথা সেটা কেন্দ্রীয় সরকার আমাদের দিলেন না। সুতরাং দিলেন না বলে এটার কাজ মন্থর গতিতে চলছে। এখন এটা যৌথ উদ্যোগে হতে যাচ্ছে। আমরা যত তাড়াতাড়ি পারি এই প্রকল্প কার্যকর করার চেষ্টা করছি এবং এটাকে এগিয়ে নিয়ে যাবার চেষ্টা করছি।

**শ্রী বঙ্কিমবিহারী মাইতি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি এই প্রকল্পের কাজ কোন সালে গিয়ে শেষ হবে?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** আমি "ঘ" প্রশ্নের উত্তরে প্রথমেই বলেছি, আপনি হয়ত

শোনেননি সেই জন্য আবার আমি বলছি। উত্তরটা হ'ল—১৯৮৭ সালের ডিসেম্বর মাস নাগাদ উক্ত প্রকল্পটি থেকে জল সরবরাহ চালু হবে বলে আশা করা যায়।

**আলিপুর সেন্ট্রাল জেলে যাবজ্জীবন কারাদণ্ডপ্রাপ্ত বন্দীর সংখ্যা**

***৭৫৮।** (অনুমোদিত প্রশ্ন নং ***২২৫১।)** **শ্রী প্রবোধ পুরকায়েত ঃ** স্বরাষ্ট্র (কারা) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) আলিপুর সেন্ট্রাল জেলে ১৯৮৫ সালের ৩১শে ডিসেম্বর পর্যন্ত কতজন যাবজ্জীবন কারাদণ্ড প্রাপ্ত বন্দী আছেন; এবং

(খ) ঐ দণ্ডপ্রাপ্ত ব্যক্তিদের মধ্যে কতজন ১২ বছর বা ততোধিক বছর বন্দী অবস্থায় আছেন?

**শ্রী দেব্রবত বন্দ্যোপাধ্যায় ঃ**

(ক) ২৯৬ জন।

(খ) ১৮ জন।

(No supplementary)

**কলিকাতা বিমান বন্দর থেকে আন্তর্জাতিক সার্ভিস চালু**

***৭৫৯।** (অনুমোদিত প্রশ্ন নং ***৪০।)** **শ্রী অমলেন্দ্র রায় ঃ** পরিবহন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কলকাতা বিমান বন্দর থেকে নতুন কয়েকটি আন্তর্জাতিক সার্ভিস চালু হচ্ছে এই মর্মে কোনও সংবাদ/তথ্য রাজ্য সরকারের নিকট আছে কি; এবং

(খ) উত্তর হ্যাঁ হলে, কোন্ কোন্ সার্ভিস চালু হচ্ছে?

**কলকাতা বিমান বন্দরে বিদেশি বিমান চলাচল বৃদ্ধির সম্ভাবনা**

***৭৬০।** (অনুমোদিত প্রশ্ন নং ***৫৮২।)** **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** পরিবহন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৮৬ সালে কলকাতা বিমান বন্দরে বিদেশি বিমান চলাচল বাড়তে পারে এই মর্মে কোনও সংবাদ সম্পর্কে রাজ্য সরকার অবগত আছেন কি; এবং

(খ) ঐ বিষয়ে কেন্দ্র-রাজ্য কোনও বার্তা-বিনিময় হয়েছে কি?

**শ্রী রবীন মুখার্জি ঃ** *৭৫৯ এবং *৭৬০ প্রশ্ন দুটির উত্তর একই হওয়ায় এক সঙ্গেই দেওয়া হল।

(ক) হ্যাঁ।

(খ) সম্প্রতি নয়াদিল্লিস্থ 'ডাইরেক্টর জেনারেল অফ-সিভিল অ্যাভিয়েশন' জানিয়েছেন যে কলকাতা-সিঙ্গাপুর-রেঙ্গুন-কলকাতা রুটে সপ্তাহে দুবার বিমান চলাচল সম্পর্কে সিঙ্গাপুর এয়ার লাইসেন্স-এর সঙ্গে একটি চুক্তি (প্রোটোকল) সম্পাদিত হয়েছে।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** ইতিপূর্বে যখন আন্তর্জাতিক কিছু কিছু সার্ভিস তুলে দেওয়া হ'ল কলিকাতা বন্দর থেকে তখন থেকে রাজ্য সরকার ইউনিয়ন সরকারের সঙ্গে এই ব্যাপারে চিঠি লেখালিখি করেছেন। আমি আপনার কাছে জানতে চাই, আপনারা যেসব প্রশ্ন ইউনিয়ন সরকারের কাছে রেখেছিলেন এমন কি প্রধানমন্ত্রীর কাছে রেখেছিলেন সেই সম্বন্ধে সুস্পষ্ট কোনও বক্তব্য রাজ্য সরকারের কাছে তাঁরা রেখেছেন কি?

**শ্রী রবীন মুখার্জি ঃ** ইতিপূর্বে আগের সেশনে এই প্রশ্ন উঠেছিল এবং এই সম্বন্ধে সেই দিন পরিষ্কার ভাবে জানিয়ে দেওয়া হয়েছে। যখন এই সমস্ত আন্তর্জাতিক বিমান সংস্থাগুলি উঠে যাচ্ছে তখন মাননীয় মুখ্যমন্ত্রী এবং আমি ট্রান্সপোর্ট ডিপার্টমেন্টের মন্ত্রী হিসাবে বহু চিঠিপত্র ভারত সরকারকে দিয়েছি এবং রেমিডিয়াল মেজার নেবার জন্য দরবার করেছি। চিফ মিনিস্টার নিজে কথাবার্তা বলেছেন এবং চিঠিপত্র দিয়েছেন, কিন্তু আসলে কিছু হয় নি এটা হ'ল বাস্তব সত্য কথা। যখন বৃটিশ এয়ারওয়েজেস তুলে দেওয়া হ'ল তখন আবার নূতন করে নানারকম ভাবে দরবার করা হয়েছিল। কিন্তু আসলে কিছু হয় নি। আসলে দেখা যাচ্ছে ৭টি ইন্টারন্যাশনাল ফ্লাইট চলছে কলিকাতা থেকে তার মধ্যে বলা যায় ৩টি লং ডিসটেন্স। বাকি যেমন এয়ার ইণ্ডিয়া—আমাদের নিজেদের দেশে যেটা চলে—বাংলাদেশ বিমান এবং বার্মা এয়াল লাইন্স এই সমস্তগুলি খুব বেশি উল্লেখযোগ্য নয়। আসল হচ্ছে কলিকাতা থেকে এয়ার ইণ্ডিয়া, এয়ারোফ্লোট এবং থাই সারভিস এই ধরনের কয়েকটা ইন্টারন্যাশনাল বলা যেতে পারে—লং রুট সারভিস চলছে। আর একটা যেটা হয়েছে সিঙ্গাপুর-রেঙ্গুন-কলিকাতা এটা সপ্তাহে দুদিন চলবে। আর নূতন কোনও সংবাদ নেই। এই ব্যাপারে বহু চেষ্টা করা হচ্ছে, বহু চিঠি লেখালিখি করা হচ্ছে। আসলে কোনও সদুত্তর পাওয়া যাচ্ছে না, কোনও কিছু কার্যকর হচ্ছে না।

[1-30 – 1-40 P.M.]

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** আপনি কলকাতা বিমান বন্দর থেকে যে ক'টা ইন্টারন্যাশনাল সার্ভিস যাতায়াত করছে এবং আর একটা সার্ভিস যেটা চালু হবে নতুন করে বলে আপনি জানালেন, এগুলো চালু হলেও কলকাতা বিমান বন্দরের আণ্ডার-ইউটিলাইজেশন সমস্যা কিছু মিটবে কি; এবং মিটলে কতটুকু মিটবে তা জানাবেন কি?

**শ্রী রবীন মুখার্জি ঃ** ঠিক পারসেন্টেজ বলা যাবে না। কারণ কলকাতা এয়ারপোর্ট-এর যে ইউটিলাইজেশন ক্ষমতা আছে তার বহু পরিমাণ ইউটিলাইজড হচ্ছে না, এটা বাস্তব সত্য। কাজেই নতুন চুক্তি হলেও সেই সমস্যা থেকে যাচ্ছে।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** আপনি কি এ রকম কোনও খবর রাখেন যে ইউনিয়ন সরকার কলকাতা বন্দরটাকে তুলে দেবার বন্দোবস্ত করছেন?

**শ্রী রবীন মুখার্জি ঃ** না, এখনও আমাদের কাছে এ রকম সংবাদ আসে নি।

**Dr. Zainal Abedin :** Will the Hon'ble Minister-in-charge of Transport be pleased to state the reasons for withdraws of foreign flights and whether he will agree that for want of viable conditions the foreign flights were gradually withdrawn from Calcutta Airport?

**শ্রী রবীন মুখার্জি ঃ** ইতি পূর্বে খুব পরিষ্কার ভাবে জানিয়ে দেওয়া হয়েছিল যে, ভারতবর্ষে যে এয়ারপোর্টগুলি আছে, বিশেষ করে আমাদের এখানে বৃটিশ এয়ারওয়েজ সার্ভিস যখন তুলে নেওয়া হয়, তখন তার বিরুদ্ধে আমরা রিপোর্ট করেছিলাম। এটা লিখিত প্রশ্নের জবাবে জানিয়েও দেওয়া হয়েছে।

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** কিছুদিন আগে সংবাদপত্রে পড়েছি, এটা আপনার জানা আছে কি না যে, বৃটিশ এয়ারওয়েজ'এর জনৈক কর্মকর্তা সংবাদপত্র প্রতিনিধিকে বলেছেন কলকাতায় যে ভাবে ইন্টারন্যাশনাল ফ্লাইটে যাত্রী বাড়ছে, তাতে তিনি মনে করছেন কমার্শিয়ালি প্রফিট্যাবল অবস্থায় নিয়ে আসার জন্য কিছু ফ্লাইট তুলে নেওয়া দরকার এই ব্যাপারে কোনও খবর আপনার কাছে আছে কি?

**শ্রী রবীন মুখার্জি ঃ** আমার কাছে এই ভাবে কোনও খবর নেই, থাকলেও আমি ইতিপূর্বে তা জানিয়েছি যে, কলকাতা থেকে ব্রিটিশ এয়ারওয়েজ যখন তাদের সার্ভিস এখান থেকে তুলে নিয়ে যায়, তখন এখানে এমন কোনও পরিস্থিতি ছিল না যার জন্য তাঁরা তুলে নিতে পারেন। এই কথা আগেই জানানো হয়েছে।

**উচ্চফলনশীল ধানের উৎপাদন**

***৭৬১।** (অনুমোদিত প্রশ্ন নং ***২৩৭।**) **শ্রী অনুপকুমার চন্দ্র ও শ্রী কাশীনাথ মিশ্র ঃ** কৃষি বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৮৫-৮৬ সালের আর্থিক বছরে ৩১এ জানুয়ারি পর্যন্ত পশ্চিমবাংলার জেলাগুলিতে মোট কি পরিমাণ আমন, আউস ও উচ্চফলনশীল ধানের উৎপাদন হয়েছে;

(খ) ১৯৮৫-৮৬ সালের আর্থিক বছরে পশ্চিমবঙ্গের মোট কত পরিমাণ জমিতে ধানের চাষ করা হয়েছে এবং কত পরিমাণ জমির ফসল মাজরা পোকার আক্রমণে ও আবহাওয়ার জন্য নষ্ট হয়েছে; এবং

(গ) বাঁকুড়া জেলার গঙ্গাজলঘাটি সহ বাঁকুড়া ২নং ব্লক ও বাঁকুড়া ১নং ব্লকে মাজরা পোকার উৎপাতে মোট কত পরিমাণ জমির ফসল এ পর্যন্ত নষ্ট হয়েছে?

**শ্রী কমলকান্তি গুহ ঃ**

(ক) ১৯৮৫-৮৬ সালে এখনো পর্যন্ত কেবলমাত্র আউস ধানের উৎপাদনের সঠিক পরিসংখ্যান পাওয়া গেছে এর পরিমাণ চালের হিসাবে মোট ৫ লক্ষ ৩৭ হাজার টন। আমন ধানের সঠিক উৎপাদনের পরিসংখ্যান পেতে আরও কিছু সময় লাগবে।

(খ) ১৯৮৫-৮৬ সালে ৪ লক্ষ ৮৫ হাজার হেক্টর জমিতে আউস ধানের চাষ হয়েছিল বলে পরিসংখ্যান পাওয়া গেছে। আমন ও বোরো ধানের এলাকার পরিমাণের পরিসংখ্যান এখনো সঠিকভাবে পাওয়া যায়নি।

১৯৮৫-৮৬ সালে মাজরা পোকার উল্লেখযোগ্য আক্রমণ এ রাজ্যে কোথাও পরিলক্ষিত হয়নি। অনিয়মিত বৃষ্টিপাত হয়নি। অনিয়মিত বৃষ্টিপাত, ঘূর্ণীঝড়, বন্যা প্রভৃতি বিভিন্ন আবহাওয়া ও প্রাকৃতিক কারণে ফসল নষ্টের পরিমাণ সঠিকভাবে নির্ধারণ করা

এখনই সম্ভব নয়। সঠিক উৎপাদনের পরিসংখ্যান পাওয়ার পরেই ইহা বলা সম্ভব।

(গ) বাঁকুড়া জেলার গঙ্গাজলঘাটী, বাঁকুড়া ২নং ও বাঁকুড়া ১নং ব্লকে এই বৎসর কোথাও উল্লেখযোগ্য মাজরা পোকার আক্রমণের কোনও খবর কৃষি দপ্তরে নেই।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, ১৯৮৫-৮৬ সালে যে উৎপাদন হয়েছে এই উৎপাদিত ফসলের পরিমাণ রেকর্ড পরিমাণ হচ্ছে না, সেক্ষেত্রে আপনার ১৯৮৪-৮৫ সালের উৎপাদিত ফসল এবং ১৯৮৩-৮৪ সালের উৎপাদিত ফসলে সেখানে আনুপাতিক হিসাব কম না বেশি হচ্ছে সেটা জনাবেন কি?

**শ্রী কমলকান্তি গুহ ঃ** আমি তো আগেই বলেছি যেহেতু বোরো রিপোর্ট আমাদের কাছে এসে পৌছায়নি সেই জন্য আমরা বলতে পারছি না। বোরোর কথা বলা সম্ভব নয়। তবে আপনি যদি দেখা করেন তাহলে আমি আমার দপ্তর থেকে একটি হিসাব আপনাকে দিতে পারব তবে সরকারিভাবে এখানে কিছু বলা সম্ভব নয়।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় আপনি বললেন আপনার দপ্তরে তথ্য এসে পৌছায় নি, এটা না পৌছনোর জন্য এই যে বোরো ধান শিলা বৃষ্টি বা প্রাকৃতিক দুর্যোগ বিভিন্ন জায়গায় বিভিন্ন জেলায় হয়েছে সেই পরিপ্রেক্ষিতে আপনি গতকাল বলেছেন ফসল নষ্ট হয়েছে। আমার প্রশ্ন হচ্ছে এই উৎপাদিত ফসলের কতটা ক্ষতি হয়েছে? আর এই ক্ষতিগ্রস্তদের রক্ষা করার জন্য আপনার দপ্তর কি কি ব্যবস্থা ইমারজেন্সি বেসিসে নেবেন জানাবেন কি?

**শ্রী কমলকান্তি গুহ ঃ** আমি গতকালই এটা বলেছিলাম যে বোরো ধান সম্বন্ধে বলতে পারব এবং কি কি ব্যবস্থা নিচ্ছি তার একটা হিসাব দিচ্ছি। আমরা মোটামুটি বলতে পারি যে আমাদের উৎপাদনের যে লক্ষ্যমাত্রা ছিল তার চেয়ে বেশি চাষ হয়েছে। তবে ক্ষতি হয়ে কি দাঁড়াবে সেটা এখনই বলা সম্ভব নয়। যেহেতু লক্ষ্যমাত্রার বেশি চাষ হয়েছিল সেইহেতু ক্ষতি হলেও এমন কিছু অবস্থা দাঁড়াবে না যার জন্য আমাদের সংকটে পড়তে হবে।

**Dr. Zainal Abedin :** Will the Hon'ble Agriculture Minister be pleased to state as to the machinery through which it collects the data and statistics and who compiles it?

**শ্রী কমলকান্তি গুহ ঃ** আমি আগেই বলেছি ব্যুরো থেকে এইসব মেশিনারি দিয়ে রিপোর্ট গ্রহণ করে আমাদের কাছে পাঠানো হয়।

**শ্রী তারাপদ সাধুখাঁ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে গতবারে আমন ধানের এবং বোরো ধানের প্রচুর ক্ষতি হয়েছে। তারজন্য পরিকল্পনা মাফিক মেক আপ দেবার জন্য বর্তমান বছরে আউস ধানের উৎপাদন বাড়ানোর জন্য সেখানে ডিপ-টিউবওয়েল, মিনি ডিপ-টিউবওয়েলগুলি ম্যাক্সিমাম চালিয়ে ২টি ধান করার পরিকল্পনা নিয়েছেন কি না এবং পাটের দাম না থাকার জন্য আউস ধানের চাষ বাড়ানোর পরিকল্পনা আছে কি?

**শ্রী কমলকান্তি গুহ ঃ** গতকাল বিবৃতি দিয়েছি এবং তাতে বলেছি কোথায় কোথায় হয়েছে এবং কি কি ব্যবস্থা নিচ্ছি এটা বলব আর অ্যাপ্লায়েড ইকোনমিক অ্যাণ্ড স্ট্যাটিসটিক্যাল

ব্যুরো থেকে রিপোর্ট এসে গেলে তারপরে হিসাব দিতে পারব।

**শ্রী নীরোদ রায়চৌধুরি :** মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি, পশ্চিমবঙ্গে চাল একমাত্র খাদ্য দ্রব্য। বর্তমানে আমন ধান চাষ হয়, এই চাষকে অধিক ফলনশীল করার জন্য কিছু ব্যবস্থা গ্রহণ করুন যাতে করে এই যে ফসল ফলেছে তার থেকে বেশি ফসল ফলানো যায় সেই ব্যাপারে কি কি ব্যবস্থা সরকার গ্রহণ করেছেন?

**শ্রী কমলকান্তি গুহ :** এই প্রস্তাবের সঙ্গে এটা সঙ্গত নয়, তবু বলছি একটা ব্যবস্থা গ্রহণ করেছি যাতে অধিক ফলনশীল ধান বেশি বাড়ানো যায়, যাতে সেচের ব্যবস্থা বাড়ানো যায় এবং ক্ষুদ্রসেচ উন্নতি করতে পারি তার জন্য অধিক ফলনশীল বীজের ব্যবস্থা করতে পারি। এর সাথেসাথে প্রযুক্তিগত বিদ্যা যাতে কৃষি দপ্তরের মাধ্যমে কৃষকদের কাছে পৌঁছে দিতে পারি সেই দিকে দৃষ্টি দিয়েছি এবং আশা করব তাতে উৎপাদন হবে এবং উৎপাদন আরও বাড়াতে সক্ষম হব।

[1-40 – 1-50 P.M.]

**ডাঃ মানস ভুঁইয়া :** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি এই যে ক্ষতিটা হয়েছে শিলা বৃষ্টির ফলে, এই সব ক্ষেত্রে চাষীরা শষ্যবিমা করে থাকলে তার ফল পাবে কি না বা তারা আর্থিক দিক থেকে কোনও রকম সহায়তা পাবে কি?

**শ্রী কমলকান্তি গুহ :** স্যার, নীরোদ রায় চৌধুরীর একটা প্রশ্ন আছে, এ সম্বন্ধে আমি তখন উত্তর দিয়ে দেব।

**মেদিনীপুর জেলার বিনপুর ১ নং ব্লকে আই সি ডি প্রকল্প**

***৭৬২।** (অনুমোদিত প্রশ্ন নং ***২৪৮৮।**) **শ্রী সুন্দর হাজরা :** ত্রাণ ও কল্যাণ (কল্যাণ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, মেদিনীপুর জেলার বিনপুর ১ নম্বর ব্লকে আই সি ডি স্কীম এখনও চালু হয় নি; এবং

(খ) সত্য হলে, এর কারণ কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রী অনাদি মোল্লা :** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে কোনও প্রকল্প ওঠে না, আমার অনুরোধ যে এটার সম্বন্ধে আপনি কোনও চিন্তা-ভাবনা করছেন কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** মাননীয় সদস্যর অবগতির জন্য জানিয়ে রাখছি যে এই প্রকল্প করতে দেরি হয়ে গেছে তার অন্যতম কারণ হচ্ছে আই. সি. ডি. এস. প্রকল্প দেরি করার প্রথম কারণ হচ্ছে কর্মী সিলেক্ট করার এই সিলেকশনের ব্যাপারে একটা রাজনৈতিক

ঝামেলা হয়। সেই ঝামেলার জন্য সিলেকশন কমিটির রিক্রুট করতে দেরি হয়ে যায়। সেইজন্য চালু হয়নি। সম্প্রতি সিলেকশন চালু হয়ে গেছে। কিছু কিছু সেন্টারে চলে গেছে, বাকি তিন মাসের মধ্যে সম্পূর্ণ সিলেকশন চালু হয়ে যাবে।

**শ্রী আব্দুল মান্নান ঃ** ঐ বিনপুর ১ নম্বর ব্লকে আই. সি. ডি. এস.র কর্মী নিয়ে যে একটা রাজনৈতিক ঝামেলা হয়েছিল সিলেকশন কমিটিতে—সেখানে পঞ্চায়েত সমিতি, চেয়ারম্যান, এবং এম. এল. এ. ছিলেন সেখানে রাজনৈতিক ঝামেলা বলতে কি ঝামেলা হয়েছিল?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** সাধারণ ভাবে আদিবাসী এবং কংগ্রেসিরা সেই ঝামেলায় ছিলেন।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** মন্ত্রী মহাশয় জানাবেন কি এই ৮৬-৮৭ সালে এই আর্থিক বৎসরে মেদিনীপুর জেলায় নূতন কোনও আই. সি. ডি. এস. দিয়েছেন কি না?

**মিঃ স্পিকার ঃ** এটা হয় না।

**শ্রী বিজয় পাল ঃ** স্যার, এখানে আমাদের একটা প্রোজেক্ট রয়েছে আই. সি. ডি. সি.-র আগামী দিনে আর কতকগুলি প্রোজেক্ট রয়েছে সেটা জানাবেন কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** এখন ৮০টি প্রকল্প চালু হয়েছে, আগামী তিন মাসের মধ্যে বাকিটা চালু হবে, আর ১৯৮৬-৮৭ সালে ১৯টি চালু হবে।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** ঐ বিনপুরে আই. সি. ডি. সি.র যে ঝামেলার কথা বললে সেখানে কি কি টাইপের ঝামেলা হয়েছিল?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** সিলেকশন কমিটিকে বাধা দিয়েছিলেন আদিবাসী এবং কংগ্রেসি লোকেরা, সেইজন্যই দেরি হয়েছিল।

**বাঁকুড়া কলেজ হাসপাতাল সংলগ্ন হরিতকী বাগান হয়ে কেন্দুয়াডিহি যাবার রাস্তা সংস্কার**

*৭৬৩। (অনুমোদিত প্রশ্ন নং *৯৮৮।) **শ্রী সুব্রত মুখার্জি ও শ্রী কাশীনাথ মিশ্র ঃ** স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, বাঁকুড়া পৌরসভা এলাকাভুক্ত ১৫ নং ওয়ার্ডে বাঁকুড়া কলেজ হাসপাতালের গাইনি কটেজ সংলগ্ন হরিতকী বাগান হয়ে কেন্দুয়াডিহি যাবার কাঁচা রাস্তাটি বহুদিন যাবৎ সংস্কার ও রক্ষণাবেক্ষণের অভাবে যাতায়াতের অযোগ্য হয়ে পড়েছে; এবং

(খ) সত্য হলে, উহা সংস্কার ও রক্ষণাবেক্ষণের জন্য কি ব্যবস্থা উক্ত পৌরসভা গ্রহণ করেছেন?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ**

(ক) সত্য নয়।

(খ) যেহেতু রাস্তাটি কাঁচা, সেজন্য উহার সংস্কার ও রক্ষণাবেক্ষণের দিকে পৌরসভার নজর

আছে। টাকার অভাবে সম্পূর্ণ রাস্তার মেরামত একবারে করা সম্ভব নয়। পর্যায়ক্রমে মেরামত-এর কাজ করা হচ্ছে।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** ৮৫-৮৬ সালে উন্নয়ন বাবদ বাঁকুড়া পৌরসভাকে কত টাকা দিয়েছেন?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** নোটিশ চাই। তবে যেখানে গড়ে বছরে আপনারা ৭ কোটি টাকা দিতেন সেখানে আমরা গড়ে পৌরসভাগুলিকে ২৫ কোটি টাকা দিচ্ছি। কোনও পৌরসভা কি অগ্রাধিকার দিয়ে কি কাজ করবে সেটা তাদের উপর নির্ভর করবে।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** ৭ কোটি টাকায় যে কাজ হতে পারে ২৫ কোটি টাকায় সে কাজ হচ্ছে না। যাহোক ১৫ নং ওয়ার্ডে বাঁকুড়া সম্মিলনী মেডিক্যাল কলেজ সংলগ্ন রাস্তার জন্য বাঁকুড়া পৌরসভা কোনও কাজ করছে কি না?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** বর্তমান ৯ বছরে বিভিন্ন পৌর সভায় যে কাজ হয়েছে আপনাদের আমলে ৩০ বছরে তা হয়নি। এই রাস্তাটির জন্য বরাদ্দ আছে ৬০ হাজার টাকা এই টাকা তাঁরা এক সঙ্গে ব্যয় করতে পারছেন না—পর্যায়ক্রমে ব্যয় করবেন।

**শ্রী আবদুল মান্নান ঃ** [* * * * ............................................]

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** [* * * * ............................................

**মিঃ স্পিকার ঃ** অল আর এক্সপাঞ্জড প্রশ্ন এবং উত্তর

**Dr. Zainal Abedin :** Will the Hon'ble Minister for Urban Development be pleased to state the value of the rupee during the Congress regime and the value of the rupee during the Left Front (second term) Government—comparative expenditure towards the urban development and the assistance received from the Centrally Sponsored Scheme under 20-Point Programme?

**Shri Prasanta Kumar Sur :** It is a very wide question. I can say that the volume of work done during these nine years is ten times more than that of the Congress regime.

**রাজ্যের কোল্ড স্টোরেজগুলিতে আলু জমা রাখার সুযোগ থেকে বঞ্চিত কৃষক**

*৭৬৪। (অনুমোদিত প্রশ্ন নং *২০২।) **শ্রী বিশ্বনাথ চৌধুরি ঃ** কৃষি বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যের "কোল্ড স্টোরেজ" গুলোতে প্রকৃত আলু চাষীরা আলু জমা রাখার সুযোগ থেকে বঞ্চিত হচ্ছে—এ ধরনের কোনও অভিযোগ সরকারের কাছে আছে কি; এবং

(খ) সরকার কর্তৃক কোল্ড স্টোরেজ নির্মাণ ও পরিচালনা করার কোনও পরিকল্পনা আছে কি?

---

[ *** ] **Note :** Expunged as ordered by the Chair.

**শ্রী কমলকান্তি গুহ ঃ**

(ক) সরকারের কাছে এ ধরনের কোনও অভিযোগ আসে নি।

(খ) এ ধরনের কোনও পরিকল্পনা বর্তমানে সরকারের নেই।

**শ্রী সুব্রত মুখর্জি ঃ** বর্তমানে আলু ৩ টাকা কেজি। আমরা বারবার বলেছিলাম যে প্রোডাকশন হিউজ হয়েছে এবং ডিসট্রেস সেল হয়েছে এবং আলু কোল্ড স্টোরেজে রাখার ব্যবস্থা করুন। এখন পর্যন্ত সেরকম কোনও ব্যবস্থা করেছেন কি না বা সরকার থেকে কোনও সাবসিডির ব্যবস্থা করতে পারেন কি না যাতে আলু সস্তায় পাওয়া যেতে পারে?

**শ্রী কমলকান্তি গুহ ঃ** কৃষকরা এবার ডিসট্রেস সেলে আলু বিক্রি করেনি। তারা এবার ভাল দাম পেয়েছে। কৃষকদের সঙ্গে যারা জড়িত তাঁরা এটা জানেন। আপনি কৃষকদের নাড়ি নক্ষত্র জানেন না বলে এইসব কথা বলছেন। প্রশ্ন করেছেন কোল্ড স্টোরেজে আলু রাখার ব্যবস্থা হয়নি কেন পশ্চিমবাংলায় যে কোল্ড স্টোরেজ আছে তাতে আমরা ১১ লক্ষ টন বা সোয়া ১১ লক্ষ টন আলু রাখতে পারি। হিমঘরের মালিকরা বলেছেন ১১ লক্ষ টন আলু কোল্ড স্টোরেজ আছে। আমাদের দেড় লক্ষ টন আলু মাসে লাগে। অতএব অভাব হবার প্রশ্ন নয়। আমরা জাতীয় সংহতির কথা বলি। এবার উত্তরপ্রদেশ, মহারাষ্ট্র মধ্যপ্রদেশ, অন্ধ্র পাঞ্জাবে কোথাও আলু নেই বলে এখান থেকে আলু যাচ্ছে। এখানে আমরা কি বাধা দেব? ৭ কোটি লোকের স্বার্থে ৭০ কোটি লোকের স্বার্থ দেখব না? আমরা কি বাঁধা দিয়ে বন্ধ করে রাখব? এটা আমাদের আগে বুঝতে হবে। আমরা যদি বন্ধ করতাম তাহলে আমাদের যে উৎপাদন হয়েছে তাতে দাম পড়ে যেত।

(শ্রী সুব্রত মুখার্জি বলতে উঠলেন)

**Mr. Speaker :** Mr. Mukherjee, please take your seat.

**শ্রী কমলকান্তি গুহ ঃ** আপনি কিছু জানেন না, এখানে বসে উল্টো পাল্টা কথা বলছেন। (গোলমাল) আমাকে বলতে দিতে হবে। এই ভদ্রলোক কিছু জানেন না। কথা শোনার ধৈর্যও নেই। (গোলমাল) চোখ রাঙাবেন না। আপনার মতো বহু লোক দেখেছি। (গোলমাল) আপনার সাহস নেই আমার কথা শোনার। (গোলমাল)

[1-50 – 2-00 P.M.]

**Mr. Speaker :** When you ask question, the Minister has every right to give reply and you must have the patience to hear the reply. If you do not have patience to hear the reply, don't ask question. Let the Minister give his reply.

**শ্রী কমলকান্তি গুহ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার উত্তর এখনও শেষ হয়নি, সেটা হচ্ছে এই যে এখন বাজারে যে আলু আসছে সেটা কৃষকদের আলু আসছে, এখনও কোল্ড স্টোরেজের আলু বাজারে আসছে না, ১লা মে থেকে কোল্ড স্টোরেজের আলু বেরুবে। কোল্ড স্টোরেজের মালিকদের সাথে গতকাল আমরা বসেছিলাম, তাদের সাথে আলোচনা করেছি, তাদের সাথে হিসাব করে দর ঠিক করছি, আমরা তাদের সতর্ক করে দিয়েছি আলুর দর

যদি বেশি বাড়ে তাহলে সরকার থেকে হস্তক্ষেপ করতে আমরা বাধ্য হব। এখন কৃষকের আলু বাজারে আসছে, কৃষক এই আলু বিক্রি করে দুটো পয়সা পাচ্ছে আমি কৃষি মন্ত্রী হিসাবে এরজন্য অত্যন্ত খুশি।

**শ্রী শ্রীধর মালিক ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি আমাদের রাজ্যে মোট উৎপাদিত আলুর পরিমাণ কত এবং কি পরিমাণ আলু কোল্ড স্টোরেজে রাখা সম্ভব হয়েছে?

**শ্রী কমলকান্তি গুহ ঃ** এবারে ৩০ লক্ষ মেট্রিক টনের মতো আলু হয়েছে বলে আমাদের ধারণা। এখনও পুরো রিপোর্ট আমাদের কাছে এসে পৌঁছায়নি, আমরা জেলা থেকে যে রিপোর্ট নিয়েছি তাতে এর কমে হবে না। আমাদের কোল্ড স্টোরেজের সংরক্ষণের ক্ষমতা ১১ লক্ষ টন, পুরোটাই সংরক্ষিত হয়েছে। এখন ভাবতে হবে সারা ভারতবর্ষে যখন আলুর অভাব তখন আলু যাওয়া বন্ধ করব কি করব না সেটা ওখান থেকে মাননীয় সদস্যদের বলতে হবে আমাদের।

## Short Notice Question

### (to which oral answers were given)

### প্রাকৃতিক দুর্যোগে ক্ষতিগ্রস্ত ফসলের জন্য ক্ষতিপূরণ প্রদান

*৭৮৬। [অনুমোদিত প্রশ্ন নং *২৫৬৯ (এস এন)।] **শ্রী নীরোদ রায়চৌধুরি ঃ** কৃষি বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ঘূর্ণিঝড় ও শিলাবৃষ্টি বা অন্য কোনও প্রাকৃতিক দুর্যোগের জন্য ফসলের যে ক্ষতি হয় তার জন্য ক্ষতিগ্রস্ত এলাকার চাষীরা শষ্যবিমা প্রকল্পের আওতায় কোনও ক্ষতিপূরণ পান কি;

(খ) 'ক' প্রশ্নের উত্তর হ্যাঁ হলে কিভাবে ক্ষতিপূরণ দেওয়ার পদ্ধতি আছে; এবং

(গ) এই শষ্যবিমা প্রকল্পের ফলে চাষীরা প্রকৃত উপকৃত হচ্ছেন কি না?

**শ্রী কমলকান্তি গুহ ঃ**

(ক) হ্যাঁ।

(খ) ১। এই প্রকল্পের আওতায় কোনও চাষী সমবায় ব্যাঙ্ক, রাষ্ট্রীয় ব্যাঙ্ক অথবা গ্রামীণ ব্যাঙ্ক থেকে আমন ধান, বোরো ধান, গম, তৈলবীজ অথবা ডালশস্য চাষ করিবার জন্য ঋণ লইলে তাহাকে বাধ্যতামূলক ভাবে শস্য বিমা করাইতে হয়। ধান এবং গমের ক্ষেত্রে এই প্রিমিয়ামের পরিমাণ বিমাকৃত টাকার শতকরা ২ ভাগ এবং ডাল ও তৈলবীজের ক্ষেত্রে শতকরা ১ ভাগ।

২। ধান ও গমের শস্যবিমার ক্ষেত্রে একক এলাকা ধরা হয় পুলিশ থানা, তৈলবীজের ক্ষেত্রে মহকুমা এবং ডালশস্যের ক্ষেত্রে জেলা।

৩। কোনও একক এলাকার গত ৫ বৎসরের প্রতি হেক্টরে গড় ফলনের শতকরা ৮০ ভাগ ফলনকে ধার্য ফলন বলে ধরা হয়। সেই এলাকার ফলন কোনও বছরে ধার্য ফলনের কম হলে বিমাকৃত কৃষকেরা আনুপাতিক হারে ক্ষতিপূরণ পেয়ে থাকেন। এই

ক্ষতি পূরণের শতকরা ৬৭ ভাগ বহন করে থাকেন সাধারণ বিমা নিগম এবং শতকরা ৩৩ ভাগ বহন করে থাকেন রাজ্য সরকার।

(গ) এই শস্যবিমা প্রকল্পের ফলে সমবায় ব্যাঙ্ক রাষ্ট্রায়ত্ত ব্যাঙ্ক এবং গ্রামীণ ব্যাঙ্ক থেকে শস্য ঋণ গ্রহণকারী চাষীরা উপকৃত হচ্ছেন।

**শ্রী নীরোধ রায়চৌধুরি :** মন্ত্রী মহাশয় জানাবেন কি এই শস্য বিমা কোন স্তর থেকে দেওয়া হয়। আপনাকে বলছি পঞ্চায়েত স্তর থেকে এই শস্য বিমা চালু করার কোনও পরিকল্পনার কথা আপনি ভাবছেন কি না এবং চালু করবেন কি না?

**শ্রী কমলকান্তি গুহ :** যেহেতু জেলা মহকুমা এবং থানা সীমা ধরা হয়েছে, বেশিরভাগ ক্ষেত্রে দেখা যায় কিছু এলাকার ক্ষতি হয়ে গেল, এবারে যেমন শিলাবৃষ্টিতে দেখা গেল, কিছু এলাকার বেশি ক্ষতি হয়ে গেল, কিন্তু জেলা মহকুমা থানা পর্যায়ে গড় ফলন ৮০%-এর নিচে নামল না ১০%, ১৫% ক্ষতি হল তারা ক্ষতিপূরণ পেল না। আবার ব্যাঙ্ক থেকে লোন না নিয়ে চাষ করলে এর আওতায় আসবে না। আমরা রাজ্য সরকারের তরফ থেকে কেন্দ্রীয় সরকারকে আবেদন করেছি, প্রতিবাদ করেছি ব্যক্তিগতভাবে এটা ধরা হোক, অর্থাৎ যার ক্ষতি হবে সে পাবে। জেলা মহকুমার স্তর থেকে নামিয়ে যদি গ্রাম পঞ্চায়েত স্তরে নামিয়ে আনা যায় তাহলে কৃষকরা উপকৃত হবে। এই কথা আমরা বাৎসরিক যে মিটিং হয় সেখানে কেন্দ্রীয় সরকারের কাছে এটা আমরা তুলে ধরেছিলাম। কিন্তু তার কোনও ফল হয় নি। সেইজন্যই আমরা এটা করতে পারছি না।

## Starred Questions
## (to which written answers were laid on the Table)

### কলিকাতা রাষ্ট্রীয় পরিবহনে নূতন বাস ক্রয়

***৭৬৫। (অনুমোদিত প্রশ্ন নং *১৬৬৪।) শ্রী অম্বিকা ব্যানার্জি :** পরিবহন বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭৭-৭৮ সাল হতে ১৯৮৫-৮৬ (২৮এ ফেব্রুয়ারি পর্যন্ত) সাল পর্যন্ত কলিকাতা রাষ্ট্রীয় পরিবহন সংস্থা কতগুলি নূতন বাস ক্রয় করিয়াছেন;

(খ) এর জন্যে উক্ত সময়ে কত অর্থ ব্যয় হইয়াছে; এবং

(গ) উক্ত বাসগুলির মধ্যে কতগুলি বর্তমানে রাস্তায় চলাচল করিতেছে?

**পরিবহন বিভাগের মন্ত্রী :**

(ক) ১৯৭৭-৭৮ সাল হতে ১৯৮৫-৮৬ (২৮শে ফেব্রুয়ারি পর্যন্ত) সাল পর্যন্ত রাষ্ট্রীয় পরিবহনের অধীনে ১২০৯টি নূতন বাস ক্রয় করা হইয়াছে।

(খ) উপরিউক্ত বাসগুলি ক্রয় করিতে মোট ৪৫০৩.৫০ লক্ষ টাকা ব্যয় হইয়াছে।

(গ) বর্তমানে ৭৩৩টি বাস রাস্তায় চলাচল করিতেছে।

**পশ্চিম বাংলায় টাউন হল নির্মাণ**

***৭৬৬।** (অনুমোদিত প্রশ্ন নং ***৬৮৭।) শ্রী গোপালকৃষ্ণ ভট্টাচার্য ঃ** স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পশ্চিমবাংলায় বিভিন্ন পৌরসভায় বিগত আট বছরে মোট কতগুলি টাউন হল নির্মিত হয়েছে; এবং

(খ) এ বাবদ রাজ্য সরকার এ পর্যন্ত মোট কত টাকা অনুদান দিয়েছেন?

**স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের মন্ত্রী ঃ**

(ক) পশ্চিমবাংলায় বিগত আট বছরে ১১টি পৌরসভায় মোট ১১টি টাউন হল নির্মিত হয়েছে।

(খ) বিভিন্ন পৌরসভায় টাউন হল নির্মাণের জন্য রাজ্য সরকার এ পর্যন্ত মোট ১,২৭,৮৫,৫৯১ টাকা অনুদান দিয়েছেন।

**প্রেসিডেন্সি জেলের দড়ি হাজতে বন্দীদের লক-আপে রাখার সুব্যবস্থা**

***৭৬৭** (অনুমোদিত প্রশ্ন নং ***২১৮৬।) শ্রী শীশ মহম্মদ ঃ** স্বরাষ্ট্র (কারা) বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কলিকাতা প্রেসিডেন্সি জেলের দড়ি হাজতে বর্তমানে কতজন বিচারাধীন বন্দীকে লক-আপে রাখার ব্যবস্থা আছে;

(খ) উক্ত হাজত কক্ষে বন্দীদের জন্য ড্রেনেজ, শৌচাগার, পরিস্রুত জলের কল ইত্যাদির ব্যবস্থা আছে কি না; এবং

(গ) উক্ত জেলে বিচারাধীন বন্দীদের স্বাচ্ছন্দ্যদানের কোনও নূতন পরিকল্পনা সরকারের আছে কি?

**স্বরাষ্ট্র (কারা) বিভাগের মন্ত্রী ঃ**

(ক) ২০০ জন।

(খ) হ্যাঁ, আছে।

(গ) হ্যাঁ, আছে। ইতিমধ্যেই প্রায় সব ধরনের স্বাচ্ছন্দদানের ব্যবস্থা করা হইয়াছে।

**কলকাতা থেকে শ্লথগতিসম্পন্ন গাড়ি অপসারণ**

***৭৬৮।** (অনুমোদিত প্রশ্ন নং ***৮৫২।) শ্রী সরল দেব ঃ** পরিবহন বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কলকাতা থেকে শ্লথগতিসম্পন্ন গাড়ি, যথা ঠেলা ও রিক্সা অপসারণের কোনও পরিকল্পনা রাজ্য সরকারের আছে কি; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হইলে, তাহা কিভাবে কার্যকর হইবে?

**পরিবহন বিভাগের মন্ত্রী ঃ**

(ক) এরূপ কোনো পরিকল্পনা সরকারের আপাতত নাই।

(খ) প্রশ্ন ওঠে না।

**গোয়াড়ীতহ্ বাজারের সংস্কার**

*৭৬৯। (অনুমোদিত প্রশ্ন নং *৭৬৭।) **শ্রী সাধন চট্টোপাধ্যায় ঃ** বিগত ১৬ই এপ্রিল, ১৯৮৫ তারিখে প্রদত্ত প্রশ্ন নং *৫২৫ (অনুমোদিত প্রশ্ন নং *২৩২১)-এর উত্তর উল্লেখ পূর্বক স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, গোয়াড়ীতহ্ বাজারে জরাজীর্ণ ভবনাদি অবিলম্বে ভেঙ্গে ফেলা সম্পর্কে এ যাবৎ সরকার কি ব্যবস্থা গ্রহণ করেছেন বা করছেন?

**স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের মন্ত্রী ঃ**

গোয়াড়ীতহ্ বাজারের জরাজীর্ণ ভবনাদি ভেঙ্গে ফেলার জন্য মালিকের নামে নোটিশ জারি করা হয়েছিল। কিন্তু মালিকের হদিশ না মেলায় বিজ্ঞপ্তি সম্বলিত চিঠিটি ডাক কর্তৃপক্ষ ফেরত দিয়েছে। মহকুমা শাসক কৃষ্ণনগর পৌরসভার পৌর প্রধানকে ঐ বাজারের বৈধ উত্তরাধিকারীদের একটি তালিকা প্রদান করতে অনুরোধ জানিয়েছেন।

**পশ্চিমবঙ্গে গ্রামীণ গুদাম নির্মাণ**

*৭৭০। (অনুমোদিত প্রশ্ন নং *৪২৪।) **শ্রী অনিল মুখার্জি ঃ** কৃষি বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে এযাবৎ অল্পবিত্ত কৃষকদের অভাবজনিত বিক্রি যথাসম্ভব রোধ করার উদ্দেশ্যে বিভিন্ন নিয়ন্ত্রিত বাজার ও উপ-বাজার চত্বরে মোট কতগুলি গ্রামীণ গুদাম নির্মিত হয়েছে ও ঐগুলি কত ক্ষমতাবিশিষ্ট; এবং

(খ) উক্ত গুদামগুলি তৈয়ারি করতে মোট কত টাকা এ পর্যন্ত ব্যয় হয়েছে?

**কৃষি বিভাগের মন্ত্রী ঃ**

(ক) পশ্চিমবঙ্গে এ যাবৎ নিয়ন্ত্রিত বাজারের মুল চত্বরে ১০০০ মে. ট. ধারণ ক্ষমতা সম্পন্ন ১২টি এবং উপ বাজার চত্বরে ৫০০ মে. ট. ধারণ ক্ষমতা সম্পন্ন ১২টি গুদাম ঘর নির্মিত হইয়াছে।

(খ) উক্ত গুদামগুলি নির্মাণ করতে প্রায় ৬৪ লক্ষ টাকা ব্যয় হয়েছে।

কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় কর্তৃক অনুমোদিত।

**কলকাতার পুরাতন ক্রেসগুলিতে সরকারি অনুদানের পরিমাণ হ্রাস**

*৭৭১। (অনুমোদিত প্রশ্ন নং *৬৪০।) **শ্রী লক্ষ্মীকান্ত দে ঃ** ত্রাণ ও কল্যাণ (কল্যাণ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, কলকাতার নিম্ন আয়সম্পন্ন পরিবারগুলির জন্য স্থাপিত পুরাতন "ক্রেসগুলির" বাৎসরিক সরকারি অনুদানের পরিমাণ হ্রাস করা হয়েছে; এবং

(খ) "ক" প্রশ্নের উত্তর "হ্যাঁ" হলে, এর কারণ কি?

**ত্রাণ ও কল্যাণ (কল্যাণ) বিভাগের মন্ত্রী ঃ**

(ক) সত্য নহে।

(খ) প্রশ্ন ওঠে না।

**মেদিনীপুর জেলার ঘূর্ণিঝড়ে পানচাষীদের ক্ষতি**

*৭৭৩। (অনুমোদিত প্রশ্ন নং *৭৮০।) **শ্রী বিভূতিভূষণ দে ঃ** কৃষি বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সাম্প্রতিক ঘূর্ণিঝড়ে মেদিনীপুর জেলায় পানচাষীদের ক্ষতির পরিমাণ কত; এবং

(খ) ক্ষতিগ্রস্ত পানচাষীদের ঋণ দেওয়ার কোনও ব্যবস্থা সরকার গ্রহণ করেছেন কি?

**কৃষি বিভাগের মন্ত্রী ঃ**

(ক) সাম্প্রতিক ঘূর্ণিঝড়ে মেদিনীপুর জেলার মোট ৪,৮৩০টি পান বরোজ ক্ষতিগ্রস্থ হয়েছে। ইহার ফলে আনুমানিক ৪৮,৩০,০০০ টাকা মূল্যের বরোজের ক্ষতি হয়েছে।

(খ) কৃষি উপকরণ ক্রয় ঋণ কাঠা প্রতি ১০০ টাকা এবং সর্বোচ্চ ১০০০ টাকা পান চাষের জন্য দেওয়ার ব্যবস্থা আছে।

**পশ্চিমবঙ্গের পানচাষীদের ভরতুকি প্রদান**

*৭৭৪। (অনুমোদিত প্রশ্ন নং *১০২৯।) **শ্রী হিমাংশু কুঙর ঃ** কৃষি বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পশ্চিমবাংলায় মোট কতজন কৃষক পানচাষ করে জীবিকা নির্বাহ করেন এ বিষয়ে কোনও সরকারি তথ্য আছে কি;

(খ) উত্তর হ্যাঁ হলে, ঐ সংখ্যা কত; এবং

(গ) পানচাষীদের পানচাষের ব্যাপারে ভরতুকি দেওয়ার কথা সরকার ভাবছেন কি না?

**কৃষি বিভাগের মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) প্রায় ৬ লক্ষ পরিবার পান চাষের উপর নির্ভরশীল।

(গ) না, তবে কাঠা প্রতি ১০০ টাকা এবং সর্বোচ্চ ১০০০ টাকা শষ্য ঋণ দেবার ব্যবস্থা আছে।

**হুগলি জেলার উত্তরপাড়া থানার মাখলা মানিকতলায় জলাধারের অকেজো টিউবওয়েল**

***৭৭৫। (অনুমোদিত প্রশ্ন নং *৬৭৮।) শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** মহানগর উন্নয়ন বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, হুগলি জেলার উত্তরপাড়া থানার মাখলা মানিকতলায় জলাধারের টিউবওয়েলটি বহুদিন যাবৎ অকেজো হইয়া আছে; এবং

(খ) সত্য হইলে, অকেজো টিউবওয়েলটি মেরামতের জন্য সরকার কি কি কার্যকর ব্যবস্থা গ্রহণ করিয়াছেন?

**মহানগর উন্নয়ন বিভাগের মন্ত্রী ঃ**

(ক) কিছুদিন যাবৎ টিউবওয়েলটি অকেজো হইয়া আছে।

(খ) অকেজো টিউবওয়েলটির জায়গায় নূতন টিউবওয়েল বসানোর কাজ শীঘ্রই শুরু হইবে।

**চাল উৎপাদনের লক্ষ্যমাত্রা**

***৭৭৬। (অনুমোদিত প্রশ্ন নং *৩৮২।) শ্রী প্রবোধচন্দ্র সিনহা ঃ** কৃষি বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৮৫-৮৬ সালে চাল উৎপাদনের কি লক্ষ্যমাত্রা ধার্য করা হয়েছিল; এবং

(খ) এই লক্ষ্যমাত্রা পূরণ হয়েছে কি?

**কৃষি বিভাগের মন্ত্রী ঃ**

(ক) ১৯৮৫-৮৬ সালে চাল উৎপাদনের লক্ষ্যমাত্রা ধার্য করা হয়েছিল মোট ৮১ লক্ষ টন।

(খ) এখনো পর্যন্ত মোট চাল উৎপাদনের পরিসংখ্যান পাওয়া যায়নি।

**"বঙ্গীয় পৌর আইন, ১৯৩২" পরিবর্তনের পরিকল্পনা**

***৭৭৭। (অনুমোদিত প্রশ্ন নং *৪৮৬।) শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) "বঙ্গীয় পৌর আইন, ১৯৩২" পরিবর্তনের কথা সরকার ভাবছেন কি; এবং

(খ) "ক" প্রশ্নের উত্তর "হ্যাঁ" হলে, এ বিষয়ে কোনও পদক্ষেপ গ্রহণ করা হয়েছে কি না?

**স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) নতুন আইন প্রণয়নের জন্য ছয় সদস্য বিশিষ্ট একটি কমিটি গঠন করা হইয়াছে। আগামী কয়েক মাসের মধ্যে এই কমিটির প্রতিবেদন পাওয়া যাইবে বলিয়া আশা করা যায়।

**দুর্গাপুর-ঝিলিমিলি বাস চলাচল**

***৭৭৮।** (অনুমোদিত প্রশ্ন নং *১০৩৯।) **শ্রী রামপদ মাণ্ডি ঃ** পরিবহন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) দুর্গাপুর-ঝিলিমিলি বাস চালাবার কোনও প্রস্তাব সরকারের আছে কি; এবং

(খ) "ক" প্রশ্নের উত্তর "হ্যাঁ" হইলে, কবে নাগাত উক্ত রুটে বাস চলাচল করিবে বলিয়া আশা করা যায়?

**পরিবহন বিভাগের মন্ত্রী ঃ**

(ক) বর্তমানে কোনও প্রস্তাব বিবেচনাধীন নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

**উলুবেড়িয়া মিউনিসিপ্যালিটির নির্বাচন**

***৭৮০।** (অনুমোদিত প্রশ্ন নং *৮৭০।) **শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) উলুবেড়িয়া মিউনিসিপ্যালিটির নির্বাচন করবার কোনও সিদ্ধান্ত গ্রহণ করা হয়েছে কি; এবং

(খ) "ক" প্রশ্নের উত্তর "হ্যাঁ" হলে, কবে নাগাত ঐ নির্বাচন অনুষ্ঠিত হবে বলে আশা করা যায়?

**স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**বাঁকুড়া জেলার গঙ্গাজলঘাটি, মেজিয়া ও সালতোড়া থানায় আই সি ডি এস প্রকল্প**

***৭৮১।** (অনুমোদিত প্রশ্ন নং *২৫৩৫।) **শ্রী নবনী বাউরী ঃ** ত্রাণ ও কল্যাণ (কল্যাণ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বাঁকুড়া জেলায় গঙ্গাজলঘাটি থানায়, মেজিয়া, সারতোড়া থানায় আই সি ডি এস প্রকল্প চালু করার কোনও পরিকল্পনা রাজ্য সরকারের আছে কি না; এবং

(খ) "ক" প্রশ্নে উত্তর "হ্যাঁ" হলে, কবে নাগাত উক্ত পরিকল্পনা বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**ত্রাণ ও কল্যাণ (কল্যাণ) বিভাগের মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, বাঁকুড়া জেলায় শুধু সালতোড়া ব্লকে এই বছর আই. সি. ডি. এস প্রকল্প চালু করার প্রস্তাব কেন্দ্রীয় সরকারের কাছে পাঠানো হয়েছে।

(খ) বর্তমান আর্থিক বৎসরে, অর্থাৎ ১৯৮৬-৮৭ সালের মধ্যে।

**দক্ষিণ ২৪-পরগনা জেলায় গ্রামসেবকের শূন্য পদ**

*৭৮২। (অনুমোদিত প্রশ্ন নং *১৬৩৩।) **শ্রী সুভাষ নস্কর ঃ** কৃষি বিভাগের মন্ত্রী হাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) দক্ষিণ ২৪-পরগনা জেলায় "গ্রামসেবক"-এর কতগুলি শূন্য পদ আছে; এবং

(খ) উক্ত শূন্য পদের মধ্যে তফসিলি/উপজাতিদের জন্য কয়টি পদ সংরক্ষিত?

**কৃষি বিভাগের মন্ত্রী ঃ**

(ক) কৃষি বিভাগে বর্তমানে 'গ্রামসেবক' নামে কোনও পদ নাই। গ্রামসেবক ও অনুরূপ আরও পনেরটি ধরনের পদকে একত্রিত করিয়া কৃষি প্রযুক্তি সহায়ক (কে. পি. এস.) নামকরণ হইয়াছে। দক্ষিণ ২৪-পরগনা জেলায় কৃষি প্রযুক্তি সহায়কের শূন্য পদের সংখ্যা ৫০টি।

(খ) উক্ত শূন্যপদের মধ্যে তর্ফসিলি উপজাতিদের জন্য সংরক্ষিত পদের সংখ্যা ৩টি।

**হুগলি নদী জলপথ পরিবহন সমিতিকে লঞ্চ ভাড়া প্রদান**

*৭৮৩। (অনুমোদিত প্রশ্ন নং *১৯৫০।) **শ্রী সুখেন্দু খাঁ ঃ** পরিবহন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হুগলি নদী জলপথ পরিবহন সমবায় সমিতিকে হাওড়া-চাঁদপাল, হাওড়া-ফেয়ারলি, হাওড়া-আরমেনিয়ান জলপথে যাত্রী পরিবহনের জন্য পশ্চিমবঙ্গ সরকার কোনও সরকারি লঞ্চ ভাড়া দিয়েছেন কি;

(খ) "ক" প্রশ্নের উত্তর "হ্যাঁ" হলে, উক্ত লঞ্চের জন্য বার্ষিক ভাড়া কত; এবং

(গ) ১৯৮২-৮৩, ১৯৮৩-৮৪, ১৯৮৪-৮৫ এবং ১৯৮৫-৮৬ (২৮শে ফেব্রুয়ারি পর্যন্ত) সালে উক্ত ভাড়া বাবদ কত টাকা আদায় হয়েছে?

**পরিবহন বিভাগের মন্ত্রী ঃ**

(ক) পঃ বঃ সরকার ১২টি লঞ্চ ভাড়া দিয়েছেন।

(খ) মাসিক ৫,৭৬,০০০ টাকা

| (গ) | ১৯৮২-৮৩, টাঃ | ৩,৮৪,০০০.০০ | এই সময়ে |
|---|---|---|---|
| | ১৯৮৩-৮৪, টাঃ | ৩,৮৪,০০০.০০ | তাঁরা ৮টি |
| | ১৯৮৪-৮৫, টাঃ | ৩,৮৪,০০০.০০ | লঞ্চ পেয়েছিলেন |
| | ১৯৮৫-৮৬, টাঃ | ৯৬,০০০.০০ | |

(১২টি লঞ্চের ৩মাসের ভাড়া এপ্রিল, '৮৫ থেকে জুন, '৮৫ পর্যন্ত)

মোট আদায় টাঃ ১২,৪৮,০০০.০০

## মেদিনীপুর পূর্ব জেলায় এস আর পি পি প্রকল্প

*৭৮৪। (অনুমোদিত প্রশ্ন নং *২৩৬১।) **শ্রী বঙ্কিমবিহারী মাইতি ঃ** কৃষি বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মেদিনীপুর পূর্ব জেলায় ১৯৮৫-৮৬ সালে এস আর পি পি প্রকল্প কোন কোন ব্লকে চালু করা হয়েছে;

(খ) ১৯৮৬-৮৭ সালে নতুন করে ঐ প্রকল্প উক্ত জেলায় চালু করা হবে কি না; এবং

(গ) হলে, উক্ত জেলার মধ্যে অবস্থিত নন্দীগ্রাম ও চণ্ডীপুর থানাকে উক্ত প্রকল্পের অন্তর্ভুক্ত করার পরিকল্পনা সরকারের আছে কি না?

**কৃষি বিভাগের মন্ত্রী ঃ**

(ক) ১৯৮৫-৮৬ সালে মেদিনীপুর পূর্ব জেলার নিম্নলিখিত ব্লকগুলিতে এস. আর. পি. পি প্রকল্প চালু করা হয়েছে;

১। দাসপুর—১, ২। পটাশপুর, ৩। পাশকুড়া—১, ৪। পাশকুড়া—২,

৫। তমলুক, ৬। এগ্রা।

(খ) যতদুর এখনও পর্যন্ত জানা গিয়েছে উক্ত জেলায় ঐ প্রকল্প ১৯৮৬-৮৭ সালেও চালু থাকিবে।

(গ) বর্তমানে নেই।

## Unstarred Questions

## (to which written answers were laid on the Table)

## পুরুলিয়া জেলার ছিপিদা গ্রামে টি বি হাসপাতাল নির্মাণ

১১১। (অনুমোদিত প্রশ্ন নং ১৫৮।) **শ্রী সুধাংশুশেখর মাঝি ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পুরুলিয়া জেলার বন্দোয়ান ব্লকের অধীনে ছিপিদা গ্রামে আদিবাসী টি বি হাসপাতাল গত ১৯৮৩-৮৪ সালে সরকারের অনুমোদন পাওয়া সত্ত্বেও উক্ত হাসপাতালের গৃহ নির্মাণের কাজ আরম্ভ না হওয়ার কারণ কি; এবং

(খ) জরুরি ভিত্তিতে বর্তমান বছরে উহা নির্মাণে অগ্রাধিকার দেওয়া হইবে কি?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী ঃ**

(ক) এই রকম কোনও টি বি হাসপাতাল স্বাস্থ্য বিভাগ কর্তৃক অনুমোদিত হয় নাই।

(খ) প্রশ্ন ওঠে না।

**পুরুলিয়া জেলার মানবাজর ২নং ব্লকে প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র স্থাপনের পরিকল্পনা**

**১১২।** (অনুমোদিত প্রশ্ন নং **১৭৮**।) **শ্রী সুধাংশুশেখর মাঝি ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পুরুলিয়া জেলার মানবাজার ২নং ব্লকের মাঝামাঝি জায়গাতে প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র স্থাপন করার কোনও পরিকল্পনা রাজ্য সরকারের আছে কি; এবং

(খ) থাকিলে কবে নাগাত উক্ত পরিকল্পনা কার্যকর করা হইবে?

**স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**পশ্চিমবঙ্গে ক্ষতিকারক চিহ্নিত ওষুধের কারবারের অভিযোগ**

**১১৩।** (অনুমোদিত প্রশ্ন নং **২১৮**।) **শ্রী বিশ্বনাথ চৌধুরি ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বিশ্বের উন্নত দেশগুলো যেসকল ঔষধ জনস্বাস্থ্যের ক্ষতিকারক চিহ্নিত করে প্রস্তুত ও ব্যবহার নিষিদ্ধ করেছে পশ্চিমবঙ্গ রাজ্যে ওই সকল ঔষধের ফলাও কারবার চলছে;

(খ) কলকাতায় বিভিন্ন নামী-দামী কোম্পানীর কারখানায় মানুষের জীবনদায়ী ঔষধের নকল ঔষধ প্রস্তুত হচ্ছে—এই মর্মে সরকারের নিকট কোনও অভিযোগ এসেছে কি;

(গ) 'খ' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, এ বিষয়ে কি ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে?

**স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রী ঃ**

(ক) কোনও ঔষধ এদেশে নিষিদ্ধকরণের পূর্ণ দায়িত্ব ও ক্ষমতা ভেষজ আইন অনুসারে ভারত সরকারের উপর ন্যস্ত। ভারত সরকার কর্তৃক নিষিদ্ধ ঔষধ পশ্চিমবঙ্গে পাওয়া যাচ্ছে একথা ঠিক নহে।

(খ) না।

(গ) প্রশ্ন ওঠে না।

**ছাত্র ভর্তির সমস্যা**

**১১৪।** (অনুমোদিত প্রশ্ন নং **২৩৫**।) **শ্রী অনুপকুমার চন্দ্র ও শ্রী কাশীনাথ মিশ্র ঃ** শিক্ষা (মাধ্যমিক) বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সারা রাজ্যে ছাত্র ভর্তির সমস্যা দূর করার জন্য ১৯৮৬ সালের শিক্ষাবর্ষে কি কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে;

(খ) বাঁকুড়া পৌর এলাকাতে পঞ্চম শ্রেণীতে ভর্তির জন্য ছাত্র-ছাত্রীদের ১৯৮৬ সালের

শিক্ষাবর্ষে আজ পর্যন্ত কোনও ব্যবস্থা না করার কারণ কি;

(গ) ঐ জেলার মোলবনা বিবেকানন্দ স্মৃতি মন্দিরকে জুনিয়র হাইস্কুলে রূপান্তরিত না করার কারণ কি;

(ঘ) লোকপুর জুনিয়র হাইস্কুলকে, কে এম ইনস্টিটিউশন, প্রতাপপুর দামোদর নিউ জুনিয়র হাইস্কুল, কাঞ্চনপুর জুনিয়র হাইস্কুল, কাঁটাবলী বিদ্যাসাগর বিদ্যামন্দিরকে মাধ্যমিক বিদ্যালয়ে রূপান্তরিত না করার কারণ কি; এবং

(ঙ) রাজগ্রাম নিবেদিতা বিদ্যায়তনকে আজ পর্যন্ত মাধ্যমিক বা জুনিয়র হাইস্কুলে রূপান্তরিত না করার কারণ কি?

**শিক্ষা (মাধ্যমিক) বিভাগের মন্ত্রী ঃ**

(ক) সারা রাজ্যে ছাত্র ভর্তির সমস্যা নেই—তবে ছাত্র-শিক্ষক হার কমানো এবং যদি কোথাও সমস্যা থাকে তা হ্রাস করার জন্য বর্তমান শিক্ষাবর্ষে সরকার সারা রাজ্যে (জুনিয়র হাই মাদ্রাসা সহ) ২৫০টি জুনিয়ার হাইস্কুল এবং হাই মাদ্রাসা সহ ১৫০টি হাইস্কুল স্থাপন/উন্নীতকরণের সিদ্ধান্ত নিয়েছেন।

(খ) ব্যবস্থা আছে—অভিযোগ সঠিক নয়।

(গ), (ঘ) ও (ঙ) লোকপুর জুনিয়র হাইস্কুলটিকে মাধ্যমিক বিদ্যালয়ে উন্নীত করার বিষয়টি এখন কেন্দ্রীয় নির্বাচন কমিটির বিচারাধীন। বাকি বিদ্যালয়গুলির ব্যাপারে জিলা পরিদর্শন টিমের কোনও সুপারিশ এখনও পর্যন্ত পাওয়া যায় নি।

## পুরুলিয়া শহরের কাছে সৈনিক স্কুল

**১১৫।** (অনুমোদিত প্রশ্ন নং ২৭৫।) **শ্রী নটবর বাগদী ঃ** শিক্ষা (মাধ্যমিক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে, পুরুলিয়া শহরের কাছে সৈনিক স্কুল নামে একটি শিক্ষা প্রতিষ্ঠান আছে;

(খ) অবগত থাকলে, ঐ স্কুলটি পরিচালনার ক্ষেত্রে সরকারের কোনও ভূমিকা বা কর্তৃত্ব আছে কি না;

(গ) এই প্রতিষ্ঠানের জন্য ১৯৮২ সাল থেকে ১৯৮৫ সাল পর্যন্ত রাজ্য সরকার কত টাকা দিয়েছেন; এবং

(ঘ) (১) বর্তমানে ঐ বিদ্যালয়ে হরিজন ও আদিবাসী ছাত্র সংখ্যা কত, ও (২) এর মধ্যে ঐ জেলার কতজন?

**শিক্ষা (মাধ্যমিক) বিভাগের মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, পুরুলিয়া শহরের সন্নিকটে পুরুলিয়া সৈনিক স্কুল নামে একটি বিদ্যালয় আছে।

(খ) সৈনিক স্কুল সোসাইটি নিয়মানুযায়ী সারা দেশের সৈনিক স্কুলগুলি পরিচালনার ক্ষেত্রে দ্বিস্তর পরিচালন কাঠামো রহিয়াছে যাহা কেন্দ্রীয় ভাবে বোর্ড অব গভর্নরস ও স্থানীয় ক্ষেত্রে লোকাল বোর্ড অব অ্যাডমিনিস্ট্রেশন নামে পরিচিত। এই দ্বিস্তর পরিচালন কাঠামোর উভয় স্তরেই রাজ্য সরকারের মনোনীত দুইজন করিয়া প্রতিনিধি রহিয়াছেন; ইহারা সৈনিক স্কুল পরিচালনার ক্ষেত্রে রাজ্য সরকারের দৃষ্টিভঙ্গি পরিচালন সমিতির সভায় উপস্থাপিত করেন।

(গ) রাজ্য সরকারের অনুদানের হার নিম্নরূপ ঃ

| বর্ষ | পরিমাণ (টাকায়) |
|---|---|
| ১৯৮২-৮৩ | ২১,৫৮,২৫০ |
| ১৯৮৩-৮৪ | ১৮,১৮,৪৫০ |
| ১৯৮৪-৮৫ | ১৭,৯৪,৪০০ |
| মোট পরিমাণ | ৫৭,৭১,১০০ |

(ঘ) (১) পুরুলিয়া সৈনিক স্কুলে বর্তমানে সর্বমোট ৮৭ জন হরিজন ও ৯ জন আদিবাসী ছাত্র অধ্যয়নরত। (২) ইহাদের মধ্যে ২ জন হরিজন ছাত্র ও ৩ জন আদিবাসী ছাত্র পুরুলিয়া জেলায় অন্তর্গত।

**পুরুলিয়া জেলার রামচন্দ্রপুর চক্ষু চিকিৎসালয়**

**১১৬। (অনুমোদিত প্রশ্ন নং ২৮৩।) শ্রী নটবর বাগদী ঃ** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পুরুলিয়া জেলার রামচন্দ্রপুর চক্ষু চিকিৎসালয়টি বর্তমানে কি অবস্থায় আছে;

(খ) উক্ত চিকিৎসালয়ের পুরানো ছাঁটাই কর্মীদের নিয়োগ করা হয়েছে কি; এবং

(গ) উক্ত চিকিৎসালয়টি অধিগ্রহণ করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি?

**স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রী ঃ**

(ক) ও (খ) এটি বেসরকারি প্রতিষ্ঠান—এতে সরকারের কোনও তথ্য নাই।

(গ) না।

## মেদিনীপুর সদর হাসপাতালে অ্যাম্বুলেন্সের সংখ্যা

**১১৭।** (অনুমোদিত প্রশ্ন নং ৬০৯।) **শ্রী বিভূতিভূষণ দে ঃ** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, মেদিনীপুর সদর হাসপাতালে কতগুলি অ্যাম্বুলেন্স আছে?

**স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রী ঃ** তিনটি।

## বার্ধক্য ভাতা প্রদানের নিয়ম

**১১৮।** (অনুমোদিত প্রশ্ন নং ৬৮০।) **শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** ত্রাণ ও কল্যাণ (কল্যাণ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, বার্ধক্য ভাতা প্রদানের ক্ষেত্রে কি নিয়ম চালু আছে?

**ত্রাণ ও কল্যাণ (কল্যাণ) বিভাগের মন্ত্রী ঃ**

(ক) নিম্নলিখিত শর্তপূরণ হলে বার্ধক্য ভাতা প্রদান করা যেতে পারে—

(১) দরখাস্তকারীকে পশ্চিমবঙ্গের বাসিন্দা হতে হবে। তার বয়স অন্তত ৬০ বছর হওয়া চাই। শারীরিক বা মানসিক প্রতিবন্ধীর ক্ষেত্রে বয়সের ন্যুনতম শর্ত ৫৫ বছর। বয়সের প্রমাণের জন্য বার্থ সার্টিফিকেট, ঠিকুজী, কুষ্ঠি, জন্মপত্রিকা, হরোস্কোপ, স্কুল কলেজের সার্টিফিকেট বা পঞ্চায়েত সমিতির সভাপতির বা মিউনিসিপ্যালিটির চেয়ারম্যানের বা সরকারি ডাক্তারের দেওয়া সার্টিফিকেট গ্রাহ্য হবে।

(২) তাঁকে উপার্জনে অক্ষম ও আর্থিকভাবে সম্বলহীন হতে হবে।

(৩) তাঁর রক্ষণাবেক্ষণের জন্য ভরণপোষণে সক্ষম নিম্নলিখিত আত্মীয় থাকলে চলবে না—

ছেলে, ছেলের ছেলে, স্বামী, স্ত্রী বা অবিবাহিত মেয়ে।

(খ) আবেদনপত্র জমা ও আনুষঙ্গিক নিয়ম (বার্ধক্যভাতার আবেদনপত্র বিনামূল্যে) ঃ

(১) কলকাতার ক্ষেত্রে পশ্চিমবঙ্গের চক্রচর নিয়ামক, পূর্তভবন, বিধাননগর, কলকাতা-৬৪ থেকে।

(২) গ্রামের ক্ষেত্রে পঞ্চায়েত সমিতির অফিস থেকে।

(৩) মিউনিসিপ্যালিটির অন্তর্ভুক্ত এলাকার ক্ষেত্রে জেলাশাসক বা মহকুমা শাসকের অফিস থেকে, পাওয়া যেতে পারে এবং সেই অফিসেই পূরণ করা আবেদন পত্র জমা নেওয়া হবে। জেলা ও মহকুমার ক্ষেত্রে ভাতা বন্টনের ভারপ্রাপ্ত আধিকারিক হলেন জেলাশাসক ও মহকুমা শাসক। কলকাতা পোস্টাল জোনের ক্ষেত্রে অনুরূপ আধিকারিক হলেন পশ্চিমবঙ্গের চক্রচর নিয়ামক।

বার্ধক্যভাতার পরিমাণ প্রতি মাসে ৬০ টাকা এবং তা ডাকযোগে পাঠানো হয়ে থাকে। দরখাস্তে লিখিত শর্ত মিথ্যা প্রমাণিত হলে বা অবস্থার পরিবর্তনে শর্ত পূরণ আর সম্ভব না হলে ভাতা বন্ধ করে দেওয়া হবে, অবশ্য তার আগে ভাতাভোগীকে তার

বক্তব্য রাখা বা শোনার সুযোগ দেওয়া হবে।

**পশ্চিমবঙ্গে ই এস আই স্কীমের অধীনস্থ শ্রমিকদের সুযোগ সুবিধা**

**১১৯।** (অনুমোদিত প্রশ্ন নং ৬৯৪।) **শ্রী গোপালকৃষ্ণ ভট্টাচার্য ঃ** শ্রম বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবাংলায় বর্তমানে ই এস আই স্কীমের অধীনে শ্রমিকের মোট সংখ্যা কত;

(খ) তাদের জন্য মোট কয়টি হাসপাতাল ও সার্ভিস ডিস্‌পেন্‌সারি আছে এবং তার শয্যা-সংখ্যা ও প্যানেলভুক্ত ডাক্তারের সংখ্যা কত; এবং

(গ) রাজ্য সরকার কোনও শিল্প কারখানার শ্রমিকদের ই এস আই স্কীমের বাইরে চলে যাবার অনুমতি দিয়াছেন কি?

**শ্রম বিভাগের মন্ত্রী ঃ**

(ক) পশ্চিমবঙ্গে বর্তমানে রাজ্যবিমা প্রকল্পের আওতাভুক্ত কর্মচারির মোট সংখ্যা হল ১০,৬০,০০০ জন।

(খ) পশ্চিমবঙ্গে বর্তমানে এই প্রকল্পের আওতায় মোট ১২টি হাসপাতাল এবং ২১টি সার্ভিস ডিস্‌পেন্‌সারি আছে। হাসপাতালগুলির মোট শয্যাসংখ্যা হল ৩১৮০টি। আর এই রাজ্যে মোট প্যানেলভুক্ত ডাক্তারের সংখ্যা হল ১৬৩২ জন।

(গ) হ্যাঁ।

**পশ্চিমবঙ্গ সুতাকল শিল্প শ্রমিকদের দাবি সনদ মীমাংসার জন্য সরকারি উদ্যোগ**

**১২০।** (অনুমোদিত প্রশ্ন নং ৬৯৫।) **শ্রী গোপালকৃষ্ণ ভট্টাচার্য ঃ** শ্রম বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পশ্চিমবাংলায় সুতাকল শিল্পের শ্রমিকদের দাবি সনদ মীমাংসার জন্য রাজ্য সরকার বর্তমানে কোনও উদ্যোগ নিয়েছেন কি; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর না হলে, ঐ দাবি সনদের মীমাংসা না হওয়ার কারণ কি?

**শ্রম বিভাগের মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) প্রশ্ন ওঠে না।

**নদীয়া জেলার গ্রামীণ ব্যাঙ্কের ঋণদান**

**১২১।** (অনুমোদিত প্রশ্ন নং ৭৭২।) **শ্রী সাধন চট্টোপাধ্যায় ঃ** অর্থ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, নদীয়া জেলার গ্রামীণ ব্যাঙ্ক বর্তমানে সমস্ত রকম ঋণদান বন্ধ করে দিয়েছে;

(খ) সত্য হ'লে, ঐ ঋণদান বন্ধের কারণ কী;

(গ) কত তারিখ থেকে উক্ত ঋণদান বন্ধ রয়েছে; এবং

(ঘ) ঐ ঋণদান বন্ধের ফলে ক্ষতিগ্রস্ত কৃষকের সংখ্যা ও চাষের ক্ষতির পরিমাণ কত?

**অর্থ বিভাগের মন্ত্রী ঃ**

(ক) গত ৪ঠা ডিসেম্বর, ১৯৮৫ থেকে ফেব্রুয়ারি ২৬, ১৯৮৬ পর্যন্ত নদীয়া গ্রামীণ ব্যাঙ্কের শাখাগুলি থেকে সমস্ত রকমের ঋণদান বন্ধ ছিল।

(খ) ব্যাঙ্ক কর্তৃপক্ষ জানিয়েছেন যে নদীয়া গ্রামীণ ব্যাঙ্কের কর্মচারিদের সংগঠনের ডাকে নানাবিধ দাবি আদায়ের জন্য দীর্ঘস্থায়ী আন্দোলনে সামিল হয়ে কর্মচারিরা কর্তৃপক্ষকে প্রয়োজনীয় রিপোর্ট, রিটার্ন ইত্যাদি দেওয়া বন্ধ ক'রে দেন; ফলে কর্তৃপক্ষ শাখাগুলির উপর কোনওরকম নিয়ন্ত্রণ রাখতে ব্যর্থ হন। এদিকে প্রয়োজনীয় রিপোর্ট, রিটার্ন ইত্যাদি দিতে না পারায় নাবার্ড থেকে প্রাপ্য ঋণ (রিফাইন্যান্স্) তুলতে ব্যর্থ হয় নদীয়া গ্রামীণ ব্যাঙ্ক। এইসব কারণে ব্যাঙ্ক কর্তৃপক্ষ সমস্ত শাখা থেকে সাময়িকভাবে ঋণদান বন্ধ করার নির্দেশ দেন।

(গ) (ক)-এর উত্তর দ্রষ্টব্য।

(ঘ) কৃষিক্ষেত্রে সাহায্যকারি বিভিন্ন সরকারি সংস্থা থেকে পাওয়া পরিসংখ্যান অনুসারে ঐ ঋণদান বন্ধের ফলে প্রায় ২০০০ কৃষিজীবীকে আনুমানিক ৭২ লক্ষ টাকা ঋণ দেওয়া যায় নি।

**পশ্চিমবঙ্গে বেকারভাতা প্রকল্প**

**১২২।** (অনুমোদিত প্রশ্ন নং ৭৮৪।) **শ্রী বিভূতিভূষণ দে ঃ** শ্রম বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বেকারদের সাহায্য প্রকল্পে পশ্চিমবঙ্গ সরকার ১৯৮৫ সালের ডিসেম্বর মাস পর্যন্ত সময়ে কত টাকা ব্যয় করেছেন; এবং

(খ) এই প্রকল্পের আওতায় কতজন বেকার যুবক কাজ পাবেন বলে আশা করা যায়?

**শ্রম বিভাগের মন্ত্রী ঃ**

(ক) পশ্চিমবঙ্গ সরকারের ১-৪-৭৮ হইতে ৩১-১২-৮৫ তারিখ পর্যন্ত বেকারভাতা প্রকল্পে মোট প্রায় ৮৬.৯৪ কোটি টাকা ব্যয় হয়।

(খ) বেকারভাতা প্রকল্প চাকরি প্রদানের জন্য নহে। সুতরাং এই প্রকল্পে কোনও চাকরির সুযোগ সৃষ্টি হয় নাই।

## স্বল্প সঞ্চয় স্কীম অনুযায়ী সংগৃহীত অর্থ

**১২৩।** (অনুমোদিত প্রশ্ন নং ৮১০।) **শ্রী হিমাংশু কুঙর ঃ** অর্থ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) স্বল্প সঞ্চয় স্কীম অনুযায়ী ১৯৭৬-৭৭, ১৯৭৭-৭৮, ১৯৭৮-৭৯, ১৯৭৯-৮০, ১৯৮০-৮১, ১৯৮১-৮২, ১৯৮২-৮৩, ১৯৮৩-৮৪, ১৯৮৪-৮৫ ও ১৯৮৫-৮৬ প্রতিটি আর্থিক বছরে পশ্চিমবঙ্গ থেকে কত টাকা সংগৃহীত হয়েছে;

(খ) এই সংগৃহীত অর্থের মোট কত অংশ পশ্চিমবঙ্গকে দেওয়া হয়েছে;

(গ) রাজ্যগুলি সংগৃহীত ঐ অর্থের সম্পূর্ণ অংশ কেন্দ্রের নিকট থেকে ঋণ হিসাবে পায় কি না; এবং

(ঘ) ঋণ হিসাবে পেয়ে থাকলে, সুদের হার সহ ঋণের শর্তাবলীর বিস্তারিত বিবরণ কিরূপ?

**অর্থ বিভাগের মন্ত্রী ঃ**— (ক) (নীট সংগ্রহ ঃ কোটি টাকার হিসাবে)

| | | | | | |
|---|---|---|---|---|---|
| ১৯৭৬-৭৭ | .. | .. | .. | .. | ৫৬.৮৪ |
| ১৯৭৭-৭৮ | .. | .. | .. | .. | ৭৫.০৩ |
| ১৯৭৮-৭৯ | .. | .. | .. | .. | ১১৪.০০ |
| ১৯৭৯-৮০ | .. | .. | .. | .. | ১৫৪.৪৬ |
| ১৯৮০-৮১ | .. | .. | .. | .. | ১৭৫.৩১ |
| ১৯৮১-৮২ | .. | .. | .. | .. | ২৩০.৬২ |
| ১৯৮২-৮৩ | .. | .. | .. | .. | ২৬৪.২১ |
| ১৯৮৩-৮৪ | .. | .. | .. | .. | ৩২৫.০৪ |
| ১৯৮৪-৮৫ | .. | .. | .. | .. | ৪০৯.৩৯ |
| ১৯৮৫-৮৬ | .. | .. | .. | .. | ৩৪৪.২৮ (জানুয়ারি পর্যন্ত) |

(খ) বর্তমান ব্যবস্থা অনুযায়ী রাজ্যের স্বল্প সঞ্চয় সংক্রান্ত নীট সংগ্রহের দুই-তৃতীয়াংশ রাজ্য সরকার ঋণ হিসাবে পেয়ে থাকেন। ১৯৭৬-৭৭ সাল থেকে ১৯৮৫-৮৬ সাল পর্যন্ত এ বাবদ যে অর্থ পাওয়া গেছে তার তালিকা নিম্নে দেওয়া হ'ল।

(গ) না; ঐ বিষয়ে 'খ' অংশের উত্তরে বিশেষ ভাবে উল্লেখ করা হয়েছে।

(ঘ) সুদের হার সহ ঋণের শর্তাবলীর তালিকাটি নিম্নে দেওয়া হল ঃ

Statement referred to in reply to clause 'kha' and 'gha' of unstarred question No. 123 (Admitted question No. 810.)

১৯৭৬-৭৭ সাল থেকে ১৯৮৫-৮৬ সাল পর্যন্ত রাজ্য সরকার কর্তৃক স্বল্প সঞ্চয় সংগ্রহ থেকে প্রাপ্ত ঋণ ও তার শর্তাবলী

| সাল | প্রাপ্ত ঋণের পরিমাণ (লক্ষ টাকার অঙ্কে) | সুদের শতকরা হার | পরিশোধের শর্তাবলী |
|---|---|---|---|
| ১৯৭৬-৭৭ | ১০৪,৬০ (বা ১০৪ কোটি ৬০ লক্ষ টাকা) | ৬.১/৪ | (১) প্রথম ৫ বৎসর আসল পরিশোধের ক্ষেত্রে ছাড় (মোরাটোরিয়াম) সহ ২৫ বৎসরে পরিশোধযোগ্য<br>(২) প্রতিটি বার্ষিক সুদ ও আসলের কিস্তি সমপরিমাণ ত্রৈমাসিক কিস্তিতে দেয় |
| ১৯৭৭-৭৮ | ৫৮,১৩ (বা ৫৮ কোটি ১৩ লক্ষ টাকা) | ঐ | ঐ |
| ১৯৭৮-৭৯ | ৬৭,৯৫ (বা ৬৭ কোটি ৯৫ লক্ষ টাকা) | ঐ | ঐ |
| ১৯৭৯-৮০ | ৯১,১১ (বা ৯১ কোটি ১১ লক্ষ টাকা) | ঐ | ঐ |
| ১৯৮০-৮১ | ১১১,৫৩ (বা ১১১ কোটি ৫৩ লক্ষ টাকা) | ঐ | ঐ |
| ১৯৮১-৮২ | (ক) ১৫,১৩ (বা ১৫ কোটি ১৩ লক্ষ টাকা) | ঐ | ঐ |
| | (খ) ১২৯,৪০ (বা ১২৯ কোটি ৪০ লক্ষ টাকা) | ৭.১/৪ | ঐ |
| ১৯৮২-৮৩ | ২০১,৫১ (বা ২০১ কোটি ৫১ লক্ষ টাকা) | ৭.৩/৪ | ঐ |
| ১৯৮৩-৮৪ | (ক) ৩৭.৬০ (বা ৩৭ কোটি ৬০ লক্ষ টাকা) | ঐ | ঐ |
| | (খ) ১৮২,২৮ (বা ১৮২ কোটি ২৮ লক্ষ টাকা) | ৮.৩/৪ | ঐ |

| সাল | প্রাপ্ত ঋণের পরিমাণ (লক্ষ টাকার অঙ্কে) | সুদের শতকরা হার | পরিশোধের শর্তাবলী |
|---|---|---|---|
| ১৯৮৪-৮৫ | (ক) ৫৭,৬৯ (বা ৫৭ কোটি ৬৯ লক্ষ টাকা) | ঐ | ঐ |
| | (খ) ১৯৬,৮২ (বা ১৯৬ কোটি ৮২ লক্ষ টাকা) | ৯.৩/৪ | ঐ |
| ১৯৮৫-৮৬ | ৩৭৪,২২ (বা ৩৭৪ কোটি ২২ লক্ষ টাকা) | ১০.১/৪ | ঐ |

## বালওয়াড়ী স্কীম

**১২৪।** (অনুমোদিত প্রশ্ন নং ৮৭৭।) **শ্রী সাধন চট্টোপাধ্যায় ঃ** গত ২৭.৩.৮৫ তারিখের প্রশ্ন নং ১৬ (অনুমোদিত প্রশ্ন নং ৫৯৯)-এর উত্তরের পরিপ্রেক্ষিতে ত্রাণ ও কল্যাণ (কল্যাণ) বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রপূর্বক জানাইবেন কি—

(ক) বালওয়াড়ী স্কীমের লক্ষ্য ও উদ্দেশ্য কি;

(খ) উক্ত স্কীমে ইউনিয়ন সরকার আর্থিক বা অন্য কোনও ভাবে জড়িত কি না;

(গ) থাকিলে, কিভাবে জড়িত;

(ঘ) জেলায় জেলায় বালওয়াড়ী স্কুলের সংখ্যা কত; এবং

(ঙ) উক্ত স্কীম অনুযায়ী স্কুল স্থাপন অথবা তালিকাভুক্ত করার ক্ষেত্রে বিবেচ্য বিষয়গুলি কি কি?

**ত্রাণ ও কল্যাণ (কল্যাণ) বিভাগের মন্ত্রী ঃ**

(ক) নিম্ন আয়ের পরিবারের (শহরাঞ্চলের ক্ষেত্রে পারিবারিক মাসিক আয় ৪০০ টাকা পর্যন্ত এবং গ্রামাঞ্চলের ক্ষেত্রে পারিবারিক মাসিক আয় ৩০০ টাকা পর্যন্ত) প্রাক্ প্রাথমিক শিশুদের (৩-৬ বৎসর) উপযুক্ত শারীরিক, মানসিক ও বুদ্ধি বিকাশের জন্য বালওয়াড়ী কর্মসূচি নেওয়া হয়। এখানে—

(১) পরিপূরক খাদ্য হিসাবে পুষ্টিকর খাবার বিতরণ করা হয়।

(২) প্রথামুক্ত শিক্ষার মাধ্যমে শিশুদের সৃজনী শক্তি বিকাশ সাধনের চেষ্টা হয়।

(৩) মনোরঞ্জনের ব্যবস্থা করা হয়।

(৪) প্রতিষেধকমূলক ঔষধ বিতরণ করা হয়।

(৫) মায়েদের শিশুস্বাস্থ্য সম্বন্ধে সচেতন্ করা হয়।

(খ) হ্যাঁ, জড়িত।

(গ) কেন্দ্রীয় সমাজকল্যাণ পর্ষদের মাধ্যমে বালওয়াড়ীর জন্য স্বেচ্ছাসেবী প্রতিষ্ঠানগুলিকে রাজ্য পর্ষদের মাধ্যমে অনুদান দেওয়া হয়। সাধারণত এই অনুদান মোট ব্যয়ের ৫০ শতাংশ হারে দেওয়া হয়। বাকি ৫০ শতাংশ ব্যয়ভার প্রতিষ্ঠানগুলিকে বহন করতে হয়।

(ঘ) এ সম্পর্কে একটি বিবরণী সঙ্গে দেওয়া হল।

(ঙ) সাধারণ নিয়মে অন্তত তিন বৎসর শিশু উন্নয়নের ক্ষেত্রে দক্ষতার সঙ্গে কাজ করেছে এমন প্রতিষ্ঠানকে বালওয়াড়ী করার অনুমোদন দেওয়া হয়। বিশেষ ক্ষেত্রে তিন বৎসর হয়নি এমন রেজিস্টার্ড প্রতিষ্ঠানকেও দেওয়া হয়—বিশেষত অনগ্রসর এলাকায়। সাধারণত দুঃস্থ এবং দরিদ্র পরিবারের শিশুদের ক্ষেত্রে অগ্রাধিকার দেওয়া হয়।

Statement referred to in clause 'gha' of question No. 124 (Admitted question No. 877.)

জেলায় জেলায় বালওয়াড়ী স্কুলের সংখ্যা ও ছাত্রসংখ্যা

| জেলা | | রাজ্য সরকারের | | কেন্দ্রীয় সমাজ কল্যাণ পর্ষদের | | মোট | |
|---|---|---|---|---|---|---|---|
| | | বালওয়াড়ী সংখ্যা | ছাত্র সংখ্যা | বালওয়াড়ী সংখ্যা | ছাত্র সংখ্যা | বালওয়াড়ী সংখ্যা | ছাত্র সংখ্যা |
| কলিকাতা | .. | ১২ | ৬০০ | ৪২ | ১,২৭০ | ৫৪ | ১,৮৭০ |
| ২৪-পরগনা | .. | ৭ | ৩৫০ | ৫০ | ১,৫০০ | ৫৭ | ১,৮৫০ |
| হাওড়া | .. | ৩ | ১৫০ | ১২ | ৩৬০ | ১৫ | ৫১০ |
| হুগলি | .. | ১ | ৫০ | ২০ | ৬০০ | ২১ | ৬৫০ |
| বাঁকুড়া | .. | ১ | ৫০ | ১০ | ৩০০ | ১১ | ৩৫০ |
| মেদিনীপুর | .. | ১ | ৫০ | ৩২ | ৯৬০ | ৩৩ | ১,০১০ |
| পুরুলিয়া | .. | ২ | ১০০ | ২ | ৬০ | ৪ | ১৬০ |
| বীরভুম | .. | ১ | ৫০ | ৭ | ২১০ | ৮ | ২৬০ |

| | | | | | | | |
|---|---|---|---|---|---|---|---|
| মুর্শিদাবাদ | .. | ৩ | ১৫০ | ৪ | ১২০ | ৭ | ২৭০ |
| নদীয়া | .. | ৪ | ২০০ | ৩ | ৯০ | ৭ | ২৯০ |
| বর্ধমান | .. | ৩ | ১৫০ | ৪ | ১২০ | ৭ | ২৭০ |
| জলপাইগুড়ি | .. | ১ | ৫০ | ১ | ৩০ | ২ | ৮০ |
| পশ্চিম-দিনাজপুর | .. | ১ | ৫০ | . | .. | ১ | ৫০ |
| দার্জিলিং | .. | ১ | ৫০ | ৩ | ৯০ | ৪ | ১৪০ |
| মালদহ | .. | ১ | ৫০ | ১ | ৩০ | ২ | ৮০ |
| কোচবিহার | .. | ২ | ১০০ | .. | .. | ২ | ১০০ |
| সর্ব মোট | .. | ৪৪ | ২,২০০ | ১৯১ | ৫,৭৪০ | ২৩৫ | ৭,৯৪০ |

সারাংশ—মোট বালওয়াড়ী সংখ্যা—২৩৫, মোট ছাত্রসংখ্যা—৭,৯৪০।

### ষষ্ঠ যোজনায় কেন্দ্রীয় সাহায্যের অর্থ ফেরত

১২৫। (অনুমোদিত প্রশ্ন নং ৯০৩।) **শ্রী আনিসুর রহমান ঃ** অর্থ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ষষ্ঠ যোজনায় মঞ্জুরীকৃত কেন্দ্রীয় সাহায্যের কোনও অর্থ পশ্চিমবঙ্গ থেকে কেন্দ্রে ফেরত গিয়াছে কি না; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হইলে,—

(১) ঐ অর্থের পরিমাণ, ও

(২) ফেরত যাওয়ার কারণ কি?

**অর্থ বিভাগের মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) 'ক' প্রশ্নের উত্তরের ভিত্তিতে এই প্রশ্ন ওঠে না।

### বাঁকুড়া সম্মিলনী মেডিক্যাল কলেজ

১২৬। (অনুমোদিত প্রশ্ন নং ৯৬৯।) **শ্রী অনুপকুমার চন্দ্র ও শ্রী কাশীনাথ মিশ্র ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বাঁকুড়া সম্মিলনী মেডিক্যাল কলেজে সরকার অনুমোদিত ছাত্রাবাসের সংখ্যা কত;

(খ) উক্ত ছাত্রাবাসগুলিতে হোস্টেল সুপারিনটেনডেন্টের পদ আছে কি;

(গ) থাকিলে—

(১) সংখ্যা কত;

(২) উক্ত পদে নিয়োগের জন্য যোগ্যতা;

(৩) মাসিক বেতন বা অ্যালাউন্সের পরিমাণ; এবং

(ঘ) উক্ত ছাত্রাবাসের জন্য ১৯৮৩-৮৪ হইতে ১৯৮৫-৮৬ (জানুয়ারি '৮৬ পর্যন্ত) সরকারের আয়-ব্যয়ের পরিমাণ কত?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) পাঁচটি।

(খ) হ্যাঁ।

(গ) (১) পাঁচটি;

(২) কর্মরত ডাক্তার (পার্ট-টাইম হিসাবে);

(৩) মেন হোস্টেলের সুপারিনটেনডেন্ট মাসিক ৭৫ টাকা ও লেডি হোস্টেলের সুপারিনটেনডেন্টকে মাসিক ৪০ টাকা অ্যালাউন্স দেওয়া হয়। অন্যান্য হোস্টেল সুপারিনটেনডেন্টরা কোনও অ্যালাউন্স নেন না।

(ঘ)

| সাল | আয় টাকা | ব্যয় টাকা |
|---|---|---|
| ১৯৮৩-৮৪ | ২৫,৯৪০ | ৮৫,০০০ |
| ১৯৮৪-৮৫ | ২৫,৯৪০ | ৮৭,০০০ |
| ১৯৮৫-৮৬ | ২৫,২৫০ | ৯৯,২০০ |

(জানুয়ারি, '৮৬)

**পশ্চিমবঙ্গে মেডিক্যাল কলেজ ও হাসপাতালে সেক্রেটারি পদের নিয়োগ পদ্ধতি**

**১২৭।** (অনুমোদিত প্রশ্ন নং **৯৭২।) শ্রী অনুপকুমার চন্দ্র** ও **শ্রী কাশীনাথ মিশ্র ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে পশ্চিমবঙ্গের মেডিক্যাল কলেজ ও কলেজ হাসপাতালগুলিতে সেক্রেটারির পদগুলি পূর্বে সরকারি কাজে অভিজ্ঞ কর্মচারিদের থেকে পি. এস. সি. মারফত পূরণ করা হত, কিন্তু বর্তমানে উক্ত পদগুলি হোম (পি. এ. আর) বিভাগ হতে পূরণ করা হয়?

(খ) সত্য হলে এর কারণ কি,

(গ) বর্তমানে উক্ত পদের মোট সংখ্যা কত এবং শূন্য পদের সংখ্যা কত, এবং

(ঘ) উক্ত পদে নিয়োগ পদ্ধতি পরিবর্তন করার কোনও পরিকল্পনা আছে কি?

**স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) পদগুলি বর্তমানে ডব্লিউ বি. সি. এস. (এক্স) ক্যাডারভুক্ত।

(গ) ৩৬ এবং শূন্য পদের সংখ্যা ৩।

(ঘ) আপাতত নেই।

**বাঁকুড়া মেডিক্যাল কলেজ হাসপাতালের মামলা**

**১২৮।** (অনুমোদিত প্রশ্ন নং *৯৭৩।) **শ্রী অনুপকুমার চন্দ্র ও শ্রী কাশীনাথ মিশ্র ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রপূর্বক জানাবেন কি—

(১) (ক) ইহা কি সত্য যে বাঁকুড়া মেডিক্যাল কলেজ ও কলেজ হাসপাতালে স্থায়ী নিয়োগের বিষয়ে শ্রীমতী শান্তিলতা হালদার ও আরও কুড়ি জন স্পেশ্যাল আয়া বনাম রাজ্য সরকার মামলা হাইকোর্টের বিচারাধীন আছে;

(খ) সত্য হলে উক্ত মামলা কতদিন ধরে চলছে;

(গ) বর্তমানে কি অবস্থায় আছে;

(২) (ক) ইহা কি সত্য যে বাঁকুড়া মেডিক্যাল কলেজ ও কলেজ হাসপাতালে সাসপেনশন আদেশের বিষয়ে ভূতপূর্ব অধ্যক্ষ ডাঃ এন. সি. পাল বনাম রাজ্য সরকার মামলা হাইকোর্টের বিচারাধীন আছে;

(খ) সত্য হলে উক্ত মামলা কতদিন ধরে চলছে;

(গ) বর্তমানে কি অবস্থায় আছে; এবং

(৩) (ক) ইহা কি সত্য যে বাঁকুড়া মেডিক্যাল কলেজ ও কলেজ হাসপাতালে সাসপেনশন আদেশের বিষয়ে ভূতপূর্ব অ্যাকাউন্টস্ অফিসার শ্রী ডি কে পালাই বনাম রাজ্য সরকার মামলা হাইকোর্টের বিচারাধীন আছে;

(খ) সত্য হলে উক্ত মামলা কতদিন ধরে চলছে;

(গ) বর্তমানে কি অবস্থায় আছে?

**স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রী ঃ**

(১) (ক) মামলা নিষ্পত্তি হইয়া গিয়াছে।

(খ) ও (গ) প্রশ্ন ওঠে না।

(২) (ক) হ্যাঁ।

(খ) ১৭ই জুন, ১৯৮৫ থেকে।

(গ) বিচারাধীন আছে

(৩) (ক) হ্যাঁ।

(খ) ১৯শে জুলাই, ১৯৮৫ থেকে।

(গ) বিচারাধীন আছে।

**বাঁকুড়া মেডিক্যাল কলেজ ও হাসপাতালে মাইক্রোস্কোপ যন্ত্র**

**১২৯।** (অনুমোদিত প্রশ্ন নং *৯৮২।) **শ্রী সুব্রত মুখার্জি** এবং **শ্রী কাশীনাথ মিশ্র** : স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বাঁকুড়া মেডিক্যাল কলেজ ও কলেজ হাসপাতালে প্যাথলজিক্যাল পরীক্ষার জন্যে মোট কয়টি মাইক্রোস্কোপ যন্ত্র আছে এবং তার মধ্যে অকেজো কয়টি;

(খ) ১৯৮৩-৮৪ বর্ষে ও ১৯৮৪-৮৫ বর্ষে বাঁকুড়া মেডিক্যাল কলেজ ডব্লু এইচ ও থেকে কতগুলি মাইক্রোস্কোপ আনা হয় এবং বর্তমানে উক্ত যন্ত্রগুলি কোথায় এবং কি অবস্থায় আছে;

(গ) ১৯৮৩-৮৪তে উক্ত মেডিক্যাল কলেজের জন্যে মোট কতগুলি মাইক্রোস্কোপ কেনা হয় ও তাতে কত টাকা ব্যয় হয়; এবং

(ঘ) উক্ত মাইক্রোস্কোপগুলি সি. এম. এস. অনুমোদিত ফার্ম হতে কেনা হয়েছিল কি?

**স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রী :**

(ক) বাঁকুড়া মেডিক্যাল কলেজে মোট মাইক্রোস্কোপের সংখ্যা ১৩৫টি, তন্মধ্যে অকেজো ১৩টি। বাঁকুড়া মেডিক্যাল কলেজ হাসপাতালে মোট মাইক্রোস্কোপের সংখ্যা ১০টি, তন্মধ্যে অকেজো ৩টি।

(খ) ১৯৮৩-৮৪ বর্ষে ডব্লু এইচ ও থেকে ৭টি মাইক্রোস্কোপ আনা হয় এবং উক্ত যন্ত্রগুলি বাঁকুড়া মেডিক্যাল কলেজে আছে।

(গ) ৫২টি। মোট মূল্য ২,৩৯,৬০০ টাকা।

(ঘ) না।

**বাঁকুড়া সম্মিলনী মেডিক্যাল কলেজে ডাক্তার ও শিক্ষক-ডাক্তারের শূন্য পদ**

**১৩০।** (অনুমোদিত প্রশ্ন নং *৯৯০।) **শ্রী সুব্রত মুখার্জি** এবং **শ্রী কাশীনাথ মিশ্র** : স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, বাঁকুড়া সম্মিলনী মেডিক্যাল কলেজে বদলির আদেশ বাতিল ও পরিবর্তিত হওয়ার ফলস্বরূপ বহু শিক্ষক-ডাক্তার ও ডাক্তারের পদ শূন্য আছে;

(খ) সত্য হলে, ১৯৮৪-৮৫ ও ১৯৮৫-৮৬ বর্ষে ঐ কলেজে এবং কলেজ হাসপাতালে ঐরূপ শূন্য পদের সংখ্যা কত; এবং

(গ) ঐ কলেজ এবং কলেজ হাসপাতালে ঐরূপ বদলির আদেশ বাতিল ও পরিবর্তনের কতগুলি ঘটনা ঘটেছে?

**স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) ৪টি।

**নির্বীজকরণ অসাফল্যে সরকারি ক্ষতিপূরণ**

**১৩১।** (অনুমোদিত প্রশ্ন নং ***৯৯১**।) **শ্রী সুব্রত মুখার্জি ও শ্রী কাশীনাথ মিশ্র ঃ** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৮২-৮৩ হতে ১৯৮৫-৮৬ বর্ষ পর্যন্ত নির্বীজকরণে অসাফল্যের জন্য সরকারের ক্ষতিপূরণ বাবদ ব্যয় কত;

(খ) কতজন ব্যক্তি উক্ত সময়ে এর আওতাভুক্ত ছিল; এবং

(গ) সমস্ত ব্যক্তিকে ক্ষতিপূরণ দেওয়া হয়েছে কি?

**স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রী ঃ**

(ক) নির্বীজকরণে অসাফল্যের জন্য সরকার কোনও ক্ষতিপূরণ প্রদান করেন না।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) প্রশ্ন ওঠে না।

**গৌরীশঙ্কর জুট মিল**

**১৩২।** (অনুমোদিত প্রশ্ন নং ***১০১৭**।) **শ্রী সরল দেব ঃ** শ্রমবিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ব্যারাকপুর মহকুমায় অবস্থিত গৌরীশঙ্কর জুট মিল কতদিন যাবৎ বন্ধ আছে; এবং

(খ) উক্ত মিল খোলার জন্য কি ব্যবস্থা করেছেন?

**শ্রম বিভাগের মন্ত্রী ঃ**

(ক) ৯-১২-৮১ থেকে লক-আউট অবস্থায় আছে।

(খ) আলাপ-আলোচনার মাধ্যমে লক-আউট তোলার অনেক চেষ্টা করা হয়েছিল; কিন্তু মালিকপক্ষের কাছ থেকে যথোপযুক্ত সাড়া পাওয়া যায় নি। ১৯৮৫ সালে শ্রমবিরোধ আইনের ১০(৩) ধারা মতে লক-আউট নিষিদ্ধ করে আদেশ জারি করা হয়। মালিকপক্ষ সেই আদেশের বিরুদ্ধে আবেদন করে মহামান্য হাইকোর্টের কাছ থেকে ইনজাংশন পেয়েছেন।

## চটকল মালিকদের পি এফ এবং ই এস আই-এর টাকা

১৩৩। (অনুমোদিত প্রশ্ন নং *১০১৮।) **শ্রী সরল দেব ঃ** শ্রম বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে অবস্থিত বিভিন্ন চটকলের মালিকদের পি এফ এবং ই এস আই বাবদ মোট কত টাকা জমা দেওয়ার কথা; এবং

(খ) এই বাবদ টাকা জমা না দেওয়ার জন্য তাদের বিরুদ্ধে কি কি ব্যবস্থা লওয়া হইয়াছে?

**শ্রম বিভাগের মন্ত্রী ঃ**

(ক) পশ্চিমবঙ্গে অবস্থিত বিভিন্ন চটকল মালিকদের পি. এফ. বাবদ ৩০-৯-৮৫ পর্যন্ত মোট ৪৫,৬৯,২৬,০০০ (পঁয়তাল্লিশ কোটি উনসত্তর লক্ষ ছাব্বিশ হাজার) টাকা জমা দেওয়ার কথা এবং উক্ত সময় পর্যন্ত ই. এস. আই. বাবদ মোট ৯,৩৯,৪৫,০০০ (নয় কোটি উনচল্লিশ লক্ষ পঁয়তাল্লিশ হাজার) টাকা জমা দেওয়ার কথা।

(খ) ভবিষ্যনিধি আইন, ১৯৫২-র বিভিন্ন ধারা অনুযায়ী পি. এফ বাবদ টাকা আদায়ের জন্য চটকল মালিকদের বিরুদ্ধে নানাপ্রকার শাস্তিমূলক ব্যবস্থা লওয়া হইতেছে। উপরন্তু ভারতীয় দণ্ডবিধির ৪০৬ নং এবং ৪০৯ নং ধারা অনুযায়ী বিভিন্ন ব্যবস্থা গ্রহণ করা হইতেছে। কিছু কিছু ক্ষেত্রে উক্ত ব্যবস্থাগুলির বিরুদ্ধে মাননীয় কলিকাতা হাইকোর্ট স্থগিতাদেশ মঞ্জুর করিয়াছেন। ই. এস. আই. বাবদ টাকা আদায়ের জন্য কর্মচারী রাজ্যবিমা আইনের ৪৫-বি, ৮৫ ও ৮৫-বি ধারা অনুযায়ী যথাযোগ্য ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে। ইহা ছাড়া ভারতীয় দণ্ডবিধির ৪০৬ ও ৪০৯ নং ধারা অনুযায়ীও কোন কোন ক্ষেত্রে মামলা রুজু করা হইয়াছে।

## পশ্চিমবঙ্গে সরকারি দপ্তরে লোক নিয়োগ পদ্ধতি

১৩৪। (অনুমোদিত প্রশ্ন নং ১০২২।) **শ্রী সরল দেব ঃ** শ্রম বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, পশ্চিমবঙ্গ সরকারের অধিকাংশ দপ্তরেই এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মারফত নিয়োগ হয় না; এবং

(খ) সত্য হলে, এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ মারফত নিয়োগ বাধ্যতামূলক করার বিষয়ে চিন্তা করছেন কি?

**শ্রম বিভাগের মন্ত্রী ঃ**

(ক) শ্রম দপ্তরের ১৭-১০-৭৭ তারিখের সার্কুলার অনুযায়ী পশ্চিমবঙ্গ সরকারের সকল দপ্তরে এবং উহাদের অধীনস্থ সমস্ত কার্যালয়ে পাবলিক সার্ভিস কমিশনের আওতা বহির্ভূত শূন্যপদগুলিতে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ মারফত লোক নিয়োগ ব্যবস্থা চালু করা হইয়াছে।

(খ) প্রশ্ন ওঠে না।

**বাঁকুড়া জেলার ছেঁন্দাপাথর উলফ্রাম খনি শ্রমিকদের সংখ্যা ও মজুরি**

**১৩৫।** (অনুমোদিত প্রশ্ন নং ১০৪৫।) **শ্রী রামপদ মাণ্ডি ঃ** শ্রম বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বাঁকুড়া জেলার ছেঁন্দাপাথর উলফ্রাম খনিতে কতজন শ্রমিক কাজ করে;

(খ) তার মধ্যে কতজন আদিবাসী ও কতজন তফসিলি শ্রেণীর;

(গ) কতদিন আগে খনির কাজ বন্ধ হয়েছে; এবং

(ঘ) খনি শ্রমিকদের সম্পূর্ণ মজুরি দেওয়া হয়েছে কি?

**শ্রম বিভাগের মন্ত্রী ঃ**

(ক) ৩৯০ জন।

(খ) আদিবাসী—১৮১ জন ও তফসিলি শ্রেণী—৯৮ জন।

(গ) ১৯৮৩ সালের ফেব্রুয়ারি মাসে।

(ঘ) না।

**পশ্চিমবঙ্গে মেডিক্যাল কলেজে ভর্তির জন্য সিটের সংখ্যা**

**১৩৬।** (অনুমোদিত প্রশ্ন নং ১০৪৯।) **শ্রী রামপদ মাণ্ডি ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গের বিভিন্ন মেডিক্যাল কলেজগুলিতে প্রতি কলেজ অনুযায়ী ভর্তির জন্য মোট কতগুলি সিট আছে; এবং

(খ) ১৯৮৫ শিক্ষাবর্ষে কলেজ অনুযায়ী মোট আসনের মধ্যে কতগুলিতে আদিবাসী ও তফসিলি ছাত্ররা অধ্যায়নরত?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

| (ক) নাম | আসন সংখ্যা |
|---|---|
| (১) মেডিক্যাল কলেজ, কলিকাতা .. .. .. | ১৫৫ |
| (২) নীলরতন সরকার মেডিক্যাল কলেজ, কলিকাতা .. | ১৫০ |
| (৩) আর. জি. কর. মেডিক্যাল কলেজ, কলিকাতা .. | ১৫০ |
| (৪) কলিকাতা ন্যাশনাল মেডিক্যাল কলেজ, কলিকাতা .. | ১৫০ |
| (৫) বাঁকুড়া সম্মিলনী মেডিক্যাল কলেজ, বাঁকুড়া.. .. | ৫০ |
| (৬) বর্ধমান মেডিক্যাল কলেজ, বর্ধমান .. .. | ৫০ |
| (৭) উত্তরবঙ্গ মেডিক্যাল কলেজ, জেলা দার্জিলিং.. .. | ৫০ |
| মোট .. | ৭৫৫ |

(খ)

| নাম | তফসিলি ছাত্র সংখ্যা | আদিবাসী ছাত্র সংখ্যা |
|---|---|---|
| (১) মেডিক্যাল কলেজ, কলিকাতা .. .. | ২২ | ৭ |
| (২) নীলরতন সরকার মেডিক্যাল কলেজ, কলিকাতা | ২২ | ৭ |
| (৩) আর. জি. কর. মেডিক্যাল কলেজ, কলিকাতা | ২১ | ৭ |
| (৪) কলিকাতা ন্যাশনাল মেডিক্যাল কলেজ, কলিকাতা | ২৪ | ৭ |
| (৫) বাঁকুড়া সম্মিলনী মেডিক্যাল কলেজ, বাঁকুড়া .. | ৬ | ২ |
| (৬) বর্ধমান মেডিক্যাল কলেজ, বর্ধমান .. | ৯ | ২ |
| (৭) উত্তরবঙ্গ মেডিক্যাল কলেজ .. .. | ৭ | ২ |
| মোট .. | ১১১ | ৩৪ |

**মুর্শিদাবাদ জেলার ধুলিয়ান বিড়ি শ্রমিকদের জন্য হাসপাতাল**

**১৩৭।** (অনুমোদিত প্রশ্ন নং **১০৬১**।) **শ্রী রামপদ মাণ্ডি ঃ** শ্রম বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলায় ধুলিয়ানে বিড়ি শ্রমিকদের জন্য কেন্দ্রীয় হাসপাতাল সংস্থাপনের সিদ্ধান্ত হয়েছিল কি না;

(খ) হয়ে থাকলে তার তারিখ;

(গ) ঐ হাসপাতাল অন্য কোথাও স্থাপিত হয়েছে কি; এবং

(ঘ) হলে এই পরিবর্তনের বিষয়ে রাজ্য সরকার অবহিত আছেন কি?

**শ্রম বিভাগের মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) ১৯৭৮ সালে বন্যার পর এই সম্পর্কে সিদ্ধান্ত লওয়া হইয়াছিল।

(গ) হ্যাঁ, রাজ্য সরকারের অগোচরে ধুলিয়ানের বদলে আরঙ্গাবাদে ৮-২-৮৬ তারিখে ঐ হাসপাতালের ভিত্তি প্রস্তর স্থাপিত হইয়াছে।

(ঘ) হ্যাঁ, স্থান পরিবর্তনের কারণ জানিতে চাহিয়া পশ্চিমবঙ্গ সরকারের তরফ হইতে কেন্দ্রীয় শ্রমমন্ত্রীর গত ১৮-২-৮৬ তারিখে একটি পত্র দেওয়া হইয়াছে

**রাজস্ব সংগ্রহের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের আয়**

**১৩৮।** (অনুমোদিত প্রশ্ন নং **১০৭৩**।) **শ্রী রামপদ মাণ্ডি ঃ** অর্থ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭৭ সাল হইতে ১৯৮৫ সাল পর্যন্ত কেন্দ্রীয় সরকারের পশ্চিমবঙ্গ হইতে রাজস্ব সংগ্রহের মাধ্যমে আয়ের পরিমাণ কত; এবং

(খ) উক্ত আয় হইতে কত পরিমাণ অর্থ পশ্চিমবঙ্গ সরকারকে উপরে উল্লিখিত বৎসরগুলিতে সাহায্য হিসাবে দিয়াছেন?

**অর্থ বিভাগের মন্ত্রী ঃ**

(ক) এ সম্পর্কে ভারত সরকারকে প্রয়োজনীয় তথ্য সরবরাহের জন্য অনুরোধ করা হয়েছে।

(খ) প্রশ্নের 'ক' অংশের উত্তরের পরিপ্রেক্ষিতে এ প্রশ্ন ওঠে না।

**বেকারভাতা প্রদানের নতুন নিয়ম**

১৩৯। (অনুমোদিত প্রশ্ন নং **১৯৮৫**।) **শ্রী রামপদ মাণ্ডি ঃ** শ্রম বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, বেকারভাতা পাওয়ার যোগ্য বিবেচিত হওয়ার পর তাদের বাদ দিয়ে নূতন বেকারদের নূতন নিয়মে বেকারভাতা দানের ব্যবস্থা করেছেন; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে এর কারণ কি?

**শ্রম বিভাগের মন্ত্রী ঃ**

(ক) সংবাদ ঠিক নয়।

(খ) প্রশ্ন ওঠে না।

**হরিণঘাটায় গরু ও অ্যাটেনডেন্টের সংখ্যা**

১৪০। (অনুমোদিত প্রশ্ন নং **১১২৭**।) **শ্রী সরল দেব ঃ** পশুপালন ও পশুচিকিৎসা বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমানে হরিণঘাটায় গরুর সংখ্যা কত;

(খ) ঐ সমস্ত গরুর পরিচর্যার জন্য যে সমস্ত অ্যাটেনডেন্ট আছে, তাহার সংখ্যা কত: এবং

(গ) উক্ত গবাদি পশুর অধিকাংশ টি. বি. রোগে আক্রান্ত কি না?

**পশুপালন ও পশুচিকিৎসা বিভাগের মন্ত্রী ঃ**

(ক) বর্তমানে (১০ই এপ্রিল, ১৯৮৬ তারিখের সংখ্যা তথ্য অনুসারে) হরিণঘাটায় গরু-বাছুরাদি সহ মোট সংখ্যা ১৯৬৯টি।

(খ) গোয়ালা সহ্ মোট অ্যাটেনডেন্টের সংখ্যা ৪৯৭ জন।

(গ) উক্ত ১৯৬৯টি গরু-বাছুরের মধ্যে মাত্র ৭৪টি টি. বি. রোগে আক্রান্ত, ইহা মোট গরুর ৩.৭ শতাংশ মাত্র। অর্থাৎ ৯৬.৩ শতাংশ গরু স্বাস্থ্যবান।

**আরামবাগ কুষ্ঠ হাসপাতাল**

**১৪১।** (অনুমোদিত প্রশ্ন নং **১১৭৫।**) **শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, মঞ্জুরি পাওয়া সত্ত্বেও আরামবাগ কুষ্ঠ হাসপাতালের কাজ শুরু না হওয়ার কারণ কি?

**স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রী ঃ** ভারত সরকারের অনুমোদিত বরাদ্দ ১,৫০,০০০ টাকা ব্যয়ে আরামবাগ মহকুমা হাসপাতালে একটি অস্থায়ী হাসপাতাল ওয়ার্ড (টি এইচ ডব্লু) নির্মাণের প্রশাসনিক অনুমোদন দেওয়া হয়েছিল। ঐ ব্যয়ে উক্ত কাজ করা সম্ভব নয় বলে উহা আরম্ভ করা হয়নি।

**পুরুলিয়া জেলায় নতুন গ্রামীণ ব্যাঙ্ক স্থাপন**

**১৪২।** (অনুমোদিত প্রশ্ন নং **১২৩২।**) **শ্রী ধ্রুবেশ্বর চট্টোপাধ্যায় ঃ** অর্থ বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৮৫-৮৬ সালে পুরুলিয়া জেলায় নতুন কোনও গ্রামীণ ব্যাঙ্ক স্থাপনের জন্য রিজার্ভ ব্যাঙ্কের অনুমোদন আছে কি; এবং

(খ) বর্তমানে উক্ত জেলায় মোট কতগুলি গ্রামীণ ব্যাঙ্ক আছে এবং কোথায় কোথায়?

**অর্থ বিভাগের মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) বর্তমানে পুরুলিয়া জেলায় একটি গ্রামীণ ব্যাঙ্ক আছে। সেটি হল মল্লভূম গ্রামীণ ব্যাঙ্ক। এর ছাব্বিশটি শাখা পুরুলিয়া জেলার নিম্নলিখিত স্থানগুলিতে কাজ করছে;

(১) পুরুলিয়া, (২) লাধুরকা, (৩) বারি, (৪) তুলিন, (৫) বান্দোয়ান, (৬) সির্কাবাদ, (৭) আনাড়া, (৮) রামচন্দ্রপুর, (৯) নাপাড়া, (১০) কুলিয়াপোল, (১১) মধুটাটি, (১২) বাগদা, (১৩) লাগদা, (১৪) বড়বাজার, (১৫) হুড়া, (১৬) গোপালনগর, (১৭) গোবাগ, (১৮) বেগুনকোদর, (১৯) সোনাখালি, (২০) ইন্দ্রবিল, (২১) পায়রাচালি, (২২) রাজনোয়াগড়, (২৩) বোরো, (২৪) কান্‌কিবারহে, (২৫) করচা, (২৬) চেলিয়ামা।

**বিদ্যুতের গ্রাহক সংখ্যা**

**১৪৩।** (অনুমোদিত প্রশ্ন নং **১২৫৩।**) **শ্রী নীরোধ রায়চৌধুরি ঃ** বিদ্যুৎ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৮৪-৮৫ সালে কতজন গ্রাহককে বিদ্যুতের জন্য নতুন কানেকশন দেওয়া হয়েছে; এবং

(খ) ঐ বৎসরে বিদ্যুতের মোট গ্রাহক সংখ্যা কত?

**বিদ্যুৎ বিভাগের মন্ত্রী ঃ**

(ক) ১৯৮৪-৮৫ সালে ৭৭,৩৯০ জন গ্রাহককে বিদ্যুতের নতুন কানেকশন দেওয়া হয়েছে।

(খ) উক্ত বৎসরে বিদ্যুতের মোট গ্রাহক সংখ্যা ৮,৩৭,২৩৩ জন।

## Employees in the West Bengal Urdu Academy

**144.** (Adimitted question No. **1310.**) **Shri Abdur Rauf Ansari :** Will the Minister-in-charge of the Higher Education Department be pleased to state—

(a) the total number of persons employed at present in the West Bengal Urdu Academy; and

(b) the number of them working on—(i) permanent basis, and (ii) temporary basis?

**Minister in-charge of the Higher Education Department :**

(a) 27 persons.

(b) (i) 20 persons, and (ii) 7 persons.

## পাইকপাড়ার ইন্দিরা মাতৃ সেবাসদনের অ্যাম্বুলেন্স

**১৪৫।** (অনুমোদিত প্রশ্ন নং **১৪০৬।**) **শ্রী অরুণকুমার গোস্বামী ঃ** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, পাইকপাড়ার ইন্দিরা মাতৃ সেবাসদনের চালু অ্যাম্বুলেন্স ওয়াই বি ওয়াই ৩২৮২ গাড়িটি ১৫ই জুন, ১৯৮৫ থেকে ব্যবহৃত হচ্ছে না; এবং

(খ) উক্ত অ্যাম্বুলেন্সটিকে অযথা বসিয়ে রেখে মাসিক কয়েক হাজার টাকা ট্যাক্সি ভাড়া বাবদ অতিরিক্ত খরচ করা হচ্ছে?

**স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রী ঃ**

(ক) সত্য নহে।

(খ) ভিত্তিহীন।

## কোচবিহার জেলার নন-ফরম্যাল বিদ্যালয়

**১৪৬।** (অনুমোদিত প্রশ্ন নং **১৫৪০।**) **শ্রী বিমলকান্তি বসু ঃ** শিক্ষা (সামাজিক, অপ্রথাগত ও গ্রন্থাগার) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমানে কোচবিহার জেলায় নন-ফরম্যাল বিদ্যালয়ের সংখ্যা কত (ব্লকওয়ারী); এবং

(খ) উক্ত বিদ্যালয়গুলিতে নিযুক্ত শিক্ষকদের ভাতা বৃদ্ধি করিবার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না?

**শিক্ষা (সামাজিক, অ-প্রথাগত ও গ্রন্থাগার) বিভাগের মন্ত্রী :**

(ক) কোচবিহার জেলায় নন-ফরম্যাল বিদ্যালয়ের সংখ্যা ব্লক ও মিউনিসিপ্যালিটিওয়ারী নিম্নরূপ—

| | ১৯৮৪-৮৫ সাল পর্যন্ত | ১৯৮৫-৮৬ সালে প্রস্তাবিত |
|---|---|---|
| (১) কোচবিহার মিউনিসিপ্যালিটি .. .. | ২০ | ২ |
| (২) দিনহাটা মিউনিসিপ্যালিটি .. .. | ২ | ২ |
| (৩) মাথাভাঙ্গা মিউনিসিপ্যালিটি .. .. | — | ১ |
| (৪) কোচবিহার ১নং ব্লক .. .. | ৭৭ | ১০ |
| (৫) ঐ ২নং ব্লক .. .. | ১১৭ | ৫ |
| (৬) দিনহাটা ১নং ব্লক .. .. | ১২৪ | ১ |
| (৭) ঐ ২নং ব্লক .. .. | ৪৮ | ১২ |
| (৮) তুফানগঞ্জ ১নং ব্লক .. .. | ৩১ | ১৬ |
| (৯) ঐ ২নং ব্লক .. .. | ১৭ | ১৬ |
| (১০) হলদিবাড়ী ব্লক .. .. | ১৭ | ১৬ |
| (১১) মেখলিগঞ্জ ব্লক .. .. | ২৬ | ১২ |
| (১২) মাথাভাঙ্গা ১নং ব্লক .. .. | ৫৬ | ১১ |
| (১৩) ঐ ২নং ব্লক .. .. | ৪২ | ১৫ |
| (১৪) সীতাই ব্লক .. .. | ১৯ | ৪৫ |
| (১৫) শীতলকুচি ব্লক .. .. | ৪২ | ১৪ |
| | ৬৩৮ | ১৫০ |

(খ) শিক্ষকদের ভাতা (অনারেরিয়াম) বৃদ্ধি কেন্দ্রীয় সরকারের পরিকল্পনার উপর নির্ভরশীল। উক্ত ভাতা বৃদ্ধির কোনও প্রস্তাব কেন্দ্রীয় সরকারের নিকট হইতে পাওয়া যায় নি।

**কোচবিহার জেলার বিভিন্ন হাসপাতালে ও স্বাস্থ্যকেন্দ্রে ডাক্তারের শূন্য পদ পূরণের ব্যবস্থা**

**১৪৭।** (অনুমোদিত প্রশ্ন নং ১৫৬৭।) **শ্রী বিমলকান্তি বসু :** স্বাস্থ্য পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কোচবিহার জেলার বিভিন্ন হাসপাতালে ও স্বাস্থ্যকেন্দ্রগুলিতে কত সংখ্যক ডাক্তারের পদ শূন্য আছে;

(খ) শূন্যপদগুলি পূরণের কি ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে;

(গ) কোচবিহার জেলার এম জে এন হাসপাতাল ও অন্যান্য মহকুমা হাসপাতালগুলিতে কতগুলি বিশেষজ্ঞের পদ শূন্য আছে; এবং

(ঘ) ঐ শূন্যপদগুলি পূরণের জন্য কি ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে?

**স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রী ঃ**

(ক) ২৮টি।

(খ) প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে।

(গ) এম জে এন হাসপাতালে একটি ফিজিসিয়ানের পদ এবং দিনহাটা মহকুমা হাসপাতালে একটি সার্জেনের পদ খালি আছে।

(ঘ) ঐ পদগুলি যথাসম্ভব সত্বর পূরণ করার ব্যবস্থা করা হচ্ছে।

**ফরাক্কা ব্লকে প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র**

১৪৮। (অনুমোদিত প্রশ্ন নং ১৬৮৯।) **শ্রী আবুল হাসনৎ খান ঃ** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, মুর্শিদাবাদ জেলার ফরাক্কা ব্লকে প্রাথমিক স্বাস্থ্যকন্দ্রেটি ফরাক্কা ব্যারেজ প্রকল্প টাউনশিপের একটি ছোট কোয়ার্টারে চলিতেছে এবং রোগী ভর্তি করার নিজস্ব কোনও ব্যবস্থা নাই; এবং

(খ) সত্য হইলে, সরকার প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রটি ব্লকের অন্যত্র স্থানান্তরিত করিবার ব্যবস্থা গ্রহণ করিতেছেন কি?

**স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) স্বাস্থ্যকেন্দ্রটিকে স্থানান্তরিত করার চেষ্টা চলছে।

**বেকারভাতা বাবদ ব্যয়**

১৪৯। (অনুমোদিত প্রশ্ন নং ১৭০৫।) **শ্রী মাধবেন্দ্র মোহান্ত ঃ** শ্রম বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, বেকারভাতা বাবদ এ পর্যন্ত কত টাকা সরকারের খরচ হয়েছে?

**শ্রম বিভাগের মন্ত্রী ঃ** ১-৪-৭৮ হতে ৩১-১২-৮৫ পর্যন্ত সময়ের মধ্যে বেকার ভাতা বাবদ রাজ্য সরকারের মোট প্রায় ৮৬.৫৭ কোটি টাকা খরচা হয়েছে।

**ইণ্ডিয়া পপুলেশন প্রোজেক্ট-৪**

১৫০। (অনুমোদিত প্রশ্ন নং ১৭৮১।) **শ্রী সুখেন্দু খান ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইণ্ডিয়া পপুলেশন প্রোজেক্ট-৪ কোন কোন জেলা নিয়ে গঠিত হয়েছে;

(খ) বাঁকুড়া জেলা উক্ত প্রোজেক্টের অর্ন্তভুক্ত কি;

(গ) 'খ' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে বাঁকুড়া জেলায় আই পি পি-৪-এর মাধ্যমে কি কি কাজ করা হবে;

(ঘ) উক্ত প্রোজেক্টে বাঁকুড়া জেলায় (১) কয়টি হাসপাতাল; (২) কয়টি সহায়ক স্বাস্থ্যকেন্দ্র স্থাপনের পরিকল্পনা আছে;

(ঙ) সোনামুখী ব্লকের (পঞ্চায়েত সমিতি) কোন কোন অঞ্চলে কয়টি সহায়ক স্বাস্থ্যকেন্দ্র করছেন;

(চ) সোনামুখীতে আই পি পি-৪ স্কীমে হাসপাতাল করার কোনও পরিকল্পনা আছে কি; এবং

(ছ) 'চ' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে কবে নাগাত ঐ কাজ আরম্ভ হবে বলে আশা করা যায়?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী ঃ**

(ক) পুরুলিয়া, বাঁকুড়া, বর্ধমান এবং বীরভূম জেলা চারটি এই প্রকল্পের অন্তর্ভুক্ত।

(খ) হ্যাঁ।

(গ) এবং (ঘ)—

(১) সাতটি নূতন সহায়ক স্বাস্থ্যকেন্দ্র স্থাপন করা হবে। ষাটটি সহায়ক স্বাস্থ্যকেন্দ্রের এবং ষোলটি প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রের উন্নতি সাধন করা হবে। পাঁচটি প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রকে গ্রামীণ হাসপাতালে উন্নীত করা হবে। একশো নব্বইটি নূতন উপ-স্বাস্থ্যকেন্দ্র (সাব-সেন্টার) ভাড়া বাড়িতে স্থাপন করা হবে।

(২) সর্বস্তরের স্বাস্থ্যকর্মীদের প্রশিক্ষণের ব্যবস্থা করা হবে।

(৩) বিভিন্ন স্বাস্থ্যকর্মসূচির অগ্রগতির তথ্য সংগ্রহ ও মূল্যায়নের এক বিশেষ ব্যবস্থা করা হবে।

(৪) মা, শিশু ও অন্যান্যদের প্রতিষেধক টীকা ও ঔষধ দেওয়ার কর্মসূচির আওতায় প্রায় সকলকেই আনা হবে।

(৫) পরিবারকল্যাণ, মাতৃমঙ্গল ও শিশুকল্যাণ কর্মসূচি সম্পর্কে জনসাধারণকে সচেতন ও শিক্ষিত করে তোলার জন্য চলচ্চিত্র, যাত্রাগান ইত্যাদি বিভিন্ন প্রচার মাধ্যমের উপর জোর দেওয়া হবে এবং পঞ্চায়েত ও স্থানীয় বে-সরকারি সংস্থার সহযোগিতায় জেলার প্রতিটি যোগ্য দম্পতিকে পরিবারকল্যাণ কর্মসূচিতে অধিকতর আগ্রহী করে তোলার ব্যাপারে ব্যাপক কর্মসূচি নেওয়া হবে।

(৬) গাড়ি ও যন্ত্রপাতি সারানোর একটি কর্মশালা স্থাপিত হবে।

(ঙ) শীতলজোড় নামক স্থানে একটি নূতন সহায়ক স্বাস্থ্যকেন্দ্র নির্মাণ করা হবে।

(চ) সোনামুখী প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রকে গ্রামীণ হাসপাতালে উন্নীত করা হবে।

(ছ) বর্তমান আর্থিক বছরে কাজ আরম্ভ করার পরিকল্পনা আছে।

**উলুবেড়িয়া মহকুমার বাউড়িয়া গভর্নমেন্ট রিফিউজি কলোনির উন্নয়ন**

১৫১। (অনুমোদিত প্রশ্ন নং ২১৪৭।) **শ্রী রাজকুমার মণ্ডল ঃ** উদ্বাস্তু ত্রাণ ও পুনর্বাসন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, উলুবেড়িয়া মহকুমার অন্তর্গত বাউড়িয়া ১নং এবং ২ নং গভর্নমেন্ট রিফিউজি কলোনির নর্দমার কাজ পি ডব্লু ডি কনস্ট্রাকশন বোর্ড কর্তৃক এখনও শেষ হয় নাই;

(খ) সত্য হইলে, ইহার কারণ কি; এবং

(গ) কবে নাগাত উহার কাজ শেষ হইবে বলিয়া আশা করা যায়?

**উদ্বাস্তু ত্রাণ ও পুনর্বাসন বিভাগের মন্ত্রী ঃ**

(ক) সত্য।

(খ) বাউড়িয়া ১ নং ও ২ নং গভর্নমেন্ট কলোনিদ্বয়ের উন্নয়নের জন্য অনুমোদিত এস্টিমেটের ভিত্তিতে শতকরা ৫০ ভাগ অর্থ সরকার ১৯৮৩-৮৪র আর্থিক বছরে মঞ্জুর করে। কনস্ট্রাকশন বোর্ড উক্ত আর্থিক বছরে সামান্য পরিমাণ টাকা খরচ করে এবং বাকি টাকা ফেরত দেয়। সরকার উক্ত টাকা ১৯৮৪-৮৫র আর্থিক বছরে মঞ্জুর করলেও ঠিক সময়মতো কাজ করা সম্ভব হয়নি। সেজন্য ১৯৮৫-৮৬র আর্থিক বছরে সরকার আবার সেই টাকা মঞ্জুর করেছে।

(গ) খুব শীঘ্রই কাজ শেষ হবে বলে আশা করা যায়।

**বলরামপোতা গভর্নমেন্ট রিফিউজি কলোনীর সার্বিক উন্নয়ন**

১৫২। (অনুমোদিত প্রশ্ন নং ২১৪৮।) **শ্রী রাজকুমার মণ্ডল ঃ** উদ্বাস্তু ত্রাণ ও পুনর্বাসন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, উলুবেড়িয়া মহকুমার অন্তর্গত বলরামপোতা গভর্নমেন্ট রিফিউজি কলোনির রাস্তা, নর্দমা এবং টিউবওয়েলের কাজ পি ডব্লু কনস্ট্রাকশন বোর্ড কর্তৃক অদ্যাবধি শেষ হয় নাই;

(খ) সত্য হইলে, ইহার কারণ কি; এবং

(গ) কবে নাগাত উহার কাজ শেষ হইবে বলিয়া আশা করা যায়।

**উদ্বাস্তু ত্রাণ ও পুনর্বাসন বিভাগের মন্ত্রী ঃ**

(ক) সত্য।

(খ) বলরামপোতা গভর্নমেন্ট কলোনির উন্নয়নের জন্য অনুমোদিত এস্টিমেটের ভিত্তিতে শতকরা ৫০ ভাগ অর্থ সরকার ১৯৮৩-৮৪-র আর্থিক বছরে মঞ্জুর করে। কনস্ট্রাকশন বোর্ড উক্ত আর্থিক বছরে সামান্য পরিমাণ টাকা খরচ করে এবং বাকি টাকা ফেরত দেয়। সরকার উক্ত টাকা ১৯৮৪-৮৫ আর্থিক বছরে মঞ্জুর করলেও সময়মতো কাজ করা সম্ভব হয় নি। সেজন্য ১৯৮৫-৮৬-র আর্থিক বছরে সরকার আবার সেই টাকা মঞ্জুর করেছে।

(গ) খুব শীঘ্রই কাজ শেষ হবে বলে আশা করা যায়।

**গড়িয়াহাট থানা এলাকায় মদ বিক্রির লাইসেন্সের জন্য আবেদন**

**১৫২।** (অনুমোদিত প্রশ্ন নং **২২২৩**।) **শ্রী হাবিব মোস্তাফা ঃ** আবগারি বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৮৪ এবং ১৯৮৫ সালে গড়িয়াহাট থানা এলাকায় বিদেশি মদ ও দেশি মদের লাইসেন্সের জন্য কোনও সংস্থা ও ব্যক্তি আবেদন করিয়াছেন কি;

(খ) করিয়া থাকিলে, যাহারা আবেদন করিয়াছেন তাঁহাদের নাম কি;

(গ) একই ব্যক্তি বা সংস্থাকে ঐরূপ একাধিক লাইসেন্স দেওয়া হয় কিনা; এবং

(ঘ) এ ব্যাপারে সরকারের বর্তমান নীতি কি?

**আবগারি বিভাগের মন্ত্রী ঃ**

(ক) ১৯৮৪ এবং ১৯৮৫ সালে গড়িয়াহাট থানা এলাকায় শুধুমাত্র বিদেশি মদের লাইসেন্সের জন্য আবেদন পাওয়া গেছে।

(খ) আবেদনকারি ব্যক্তি বা সংস্থার নাম নিম্নে দেওয়া হল ঃ—

| সাল | ব্যক্তি বা সংস্থা ও ঠিকানা |
|---|---|
| ১৯৮৪ | মেসার্স কোয়ালিটি, ২এ, গড়িয়াহাট রোড, কলিকাতা। (১৯৮৩ সালের জন্য দরখাস্ত মোতাবেক ১৯৮৪-৮৫ সালের মঞ্জুরের জন্য প্রেরিত রেস্তোঁরা কাম বার)। |
| ১৯৮৫ | উপরোক্ত সংস্থার নাম, বার ও রেস্তোঁরা লাইসেন্সের অনুমোদনের জন্য পুনরায় প্রেরিত হয়েছে। |

(গ) হোটেল/বার লাইসেন্স ছাড়া সাধারণত একই ব্যক্তি বা সংস্থাকে একাধিক লাইসেন্স দেওয়া হয় না।

(ঘ) এ ব্যাপারে সরকারের বর্তমান নীতি এই যে, কোনও লাইসেন্স প্রার্থীদের আবেদন তুলনামূলকভাবে বিবেচনা করার সময় যদি দুজন প্রার্থীর যোগ্যতা একইপ্রকার হয় সেক্ষেত্রে যে প্রার্থীর পরিবারভুক্ত কোনও ব্যক্তির কোনও প্রকার আবগারি লাইসেন্স নাই সেই প্রার্থী লাইসেন্সপ্রদানে অগ্রাধিকার পাবেন। প্রসঙ্গক্রমে বলা যেতে পারে যে,

পরিবার অর্থে পিতামাতা, ভাই, বোন, স্ত্রী, স্বামী, পুত্র, কন্যা এবং অন্যান্য নিকট আত্মীয়কেও পরিবারভুক্ত বলে ধরা হয়ে থাকে এবং আলাদাভাবে থাকা এই সব ব্যক্তিকে পরিবারের সংজ্ঞার বাইরে ধরা হয় না।

**মেদিনীপুর জেলায় পচাই মদের দোকান**

**১৫৪।** (অনুমোদিত প্রশ্ন নং **২২৩২।) শ্রী অনন্ত সরেন ঃ** আবগারি বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) (১) মেদিনীপুর জেলায় বর্তমানে মোট কতগুলি লাইসেন্সপ্রাপ্ত পচাই মদের দোকান আছে, এবং (২) তার মধ্যে গোপীবল্লভপুর ও নয়াগ্রাম থানায় এ রকম দোকানের সংখ্যা কত;

(খ) ঐ জেলায় লাইসেন্সপ্রাপ্ত দোকান ছাড়া অন্য জায়গায় পচাই মদ বিক্রয় করা হয় কি; এবং

(গ) হ'লে এই বিক্রি বন্ধের ব্যাপারে সরকার কোনও ব্যবস্থা গ্রহণ করেছেন কি না?

**আবগারি বিভাগের মন্ত্রী ঃ**

(ক) (১) মোট ১১২টি দোকান আছে, (২) গোপীবল্লভপুর থানায় ২টি ও নয়াগ্রাম থানায় ১টি দোকান আছে।

(খ) ঐ জেলায় লাইসেন্সপ্রাপ্ত দোকান ছাড়া বিক্ষিপ্তভাবে কিছু কিছু জায়গায় বেআইনিভাবে পচাই বিক্রির কিছু কিছু ঘটনা সাম্প্রতিককালে লক্ষ্য করা গেছে।

(গ) বেআইনি পচাই বিক্রি বন্ধের ব্যাপারে জেলার আবগারি দপ্তর তৎপর আছেন এবং এই উদ্দেশ্যে সংশ্লিষ্ট আবগারি কর্তৃপক্ষ নিয়মিত ও ব্যাপকভাবে নিরোধক অভিযান পরিচালনা করে থাকেন।

**মেদিনীপুর জেলায় আটক গাঁজা**

**১৫৫।** (অনুমোদিত প্রশ্ন নং **২৩৪৬।) শ্রী সুনীল দে** এবং **শ্রী অবনীভূষণ সৎপথি ঃ** আবগারি বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, ১৯৮৫ সালে মেদিনীপুর জেলার গোপীবল্লভপুর থানার প্রশাসন কর্তৃপক্ষ তিনটি বেআইনি গাঁজার লরি আটক করেছিলেন;

(খ) সত্য হলে, সেই সমস্ত গাঁজার আনুমানিক মূল্য কত;

(গ) বেআইনি আটক করা গাঁজা কি পদ্ধতিতে বিক্রয় করা হয়;

(ঘ) ঐ আটক করা গাঁজার বিক্রির টাকা সরকারের দপ্তরে এসেছে কিনা; এবং

(ঙ) ঐ সমস্ত বেআইনি গাঁজা পাচারকারিদের সম্পর্কে সরকার কি ব্যবস্থা নিয়েছেন?

**আবগারি বিভাগের মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, ইহা সত্য।

(খ) আটক গাঁজার আনুমানিক মূল্য বারো লক্ষ সাঁইত্রিশ হাজার টাকা।

(গ) আটক করা বেআইনি গাঁজা সম্পর্কে আদালতে মামলা দায়ের করা হয়। আদালত উক্ত গাঁজা বাজেয়াপ্ত করার আদেশ দিলে এবং তা মানুষের ব্যবহারের উপযুক্ত হলে আদালতের অনুমতি নিয়ে ওই গাঁজা লাইসেন্সপ্রাপ্ত দোকানের মাধ্যমে বিক্রির ব্যবস্থা করা হয়ে থাকে।

(ঘ) ও (ঙ), উক্ত ব্যাপারে প্রয়োজনীয় তদন্ত চলছে। আদালত এখনও গাঁজা বাজেয়াপ্ত করার আদেশ জারি করেন নি। কাজেই এই অবস্থায় উক্ত বেআইনি গাঁজা বিক্রির টাকা অথবা গাঁজা পাচারকারিদের সম্পর্কে ব্যবস্থা নেওয়ার প্রশ্ন ওঠে না।

## Adjournment Motions

**Mr. Speaker :** To-day I have received one notice of adjournment motion from Shri Kashinath Mishra on the subject of apprehended suspension of convocation ceremony of the Calcutta University.

The motion does not merit adjournment of the business of the House. Moreover, the member may call the attention of the Minister concerned to the subject through Calling Attention, Question, Motion etc.

I, therefore, withhold my consent to the motion. The member may, however, read out the text of his motion as amended.

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** স্যার, আমার প্রস্তাবটা হল জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতাত তাঁর কাজ মুলতুবি রাখছেন। বিষয়টি হল ঃ—কলকাতা বিশ্ববিদ্যালয়ের আহুত ২৫শে এপ্রিলের সমাবর্তন উৎসব বন্ধ হবার উপক্রম হয়েছে। উক্ত বিশ্ববিদ্যালয়ে বামপন্থী সংগঠনগুলি অচলাবস্থার সৃষ্টি করেছে। ২১-৪-৮৬ তারিখে ডেপুটি রেজিস্ট্রার-এর ঘরে ঢুকে বামপন্থী সংগঠনগুলি হামলা চালিয়ে বিশ্ববিদ্যালয়ের স্বাভাবিক কাজকর্ম বন্ধ করা হয়েছে। রাজ্যের শিক্ষা দপ্তর সহ স্বরাষ্ট্র দপ্তর উক্ত বিশ্ববিদ্যালয়টির পরিস্থিতির উন্নতি করতে ব্যর্থ হয়েছেন। কলকাতা বিশ্ববিদ্যালয়ের এই অস্থিরতা রাজ্যের সমস্ত শিক্ষা প্রতিষ্ঠানগুলিকে কলুষিত করছে।

## Calling Attention to matters of Urgent Public Importance

**Mr. Speaker :** I have received 4 notices of Calling Attention, namely :

(1) Breakout of Meningitis in Howrah and at Kalimpong by Shri Kashinath Misra and Shri Abdul Mannan.

(2) Non-approval of eleven and twelve classes in Suri R.T.Girls' School by Shri Suniti Chattaraj.

(3) Proposed indefinite strike from 7.5.86 by FETO-by Shri Amalendra Roy.

(4) Acute shortage of drinking water in the Howrah Corporation area by Shri Ambica Benerjee.

I have selected the notice of Shri Amalendra Roy on the subject of proposed indefinite strike from 7.5.86 by FETO.

The Minister in charge may please make a statement to-day if possible or give a date.

**Shri Patit Paban Pathak :** Sir, on the 28th instant.

[2-00 - 2-10 P.M.]

**Mr. Speaker :** Now, I call upon the Minister-in-charge of Excise Department to make a statement on the subject of reported death of a number of persons after taking liquor in the area of Bhabanipore in Calcutta and Hura in Purulia district.

(Attention called by Shri Abdul Mannan, Shri Lakshman Charndra Seth and Shri Kashinath Mishra on the 10th April, 1986.)

**Shri Bimalananda Murherjee :** Sir, I beg to make the following statenment regarding the incident at Hura, considerable number of persons of Hura, P. S. Hura in the district of Purulia started falling ill from the morning of 5.4.1986 following consumption of liquor, suspected to be spurious, from Hura C. S. Shop on 4.4.1986. Altogether one hundred and thirty eight persons fell ill. Out of these affected persons two were brought dead to Purilia Sadar Hospital. Beside these two persons, sixty three other affected persons were admitted to Purulia Sadar Hospital, of them three died in the said Hospital and twenty others were discharged after treatment. Seventy three other ailing persons were admitted to Bankura Sadar Hospital of whom two persons died in the Hospital. Condition of one person at Purulia Sadar Hospital is reported to be serious. None is in critical condition at Bankura Hospital. Total number of death as per report available so far is seven. The persons dead include the licensee and the Salesman of the Hura C. S. Shop and also the licensee of the neighbouring Bishpuria C. S. Shop.

On the date of occurrence there was no stock of licit liquor in the shop. One Shri Monotosh Mondal, a registered salesman of Bhagabandh

C. S. Shop at Gagra in Adra Excise Circle was holding unofficial charge of the Hura C. S. Shop at the relevant time. As per statement made by the said Shri Mondal, he brought the spurious liquor from one Shri Pabitra Das of Duttapara in Santipur, district of Nadia. according to another statement made by him, he procured seventeen bottles of country spirit from another C. S. Shop at Sarbari in Noturia Circle of Purulia district.

Police has taken sample of liquor from the shop in question for chemical exmination. All the C. S. Shops in the district were initially closed by way of precaution. The shops have since been reopened as it appeared that the supply of the suspectedly spurious liquor at Hura C. S. Shop was not obtained from any Government Warehouse. The said Shri Monotosh Mondal has been arrested. The sub-inspector of Excise, in-Charge of the area has been placed under suspension. Investigation is proceeding. Administrative measures are being intensified.

**Incident at Bhowanipore**

Between 7-9th April, 1986 altogether 18 (eighteen) persons fell ill allegedly due to consumption of liquor from the Country Spirit Shop at 12, Sambhu Nath Pandit Hospital Lane, P. S. Bhowanipore, in the Excise district of Calcutta and were admitted to different Hospitals. So far, 8 (eight) persons died in hospital and 10(ten) persons are convalascing. Of them 6 (six) persons are Group D staff of hospitals and 4 (four) are police personnel.

The patients lying in the Hospitals stated before the Police that they fell ill following consumption of Country Spirit from the said shop. The husband of one of the persons affected, however, stated before the Excise Officers that his wife had taken both country spirit purchased from the said and also illicitly distilled liquor prior to her falling sick. Another patient hesitatingly admitted before the Excise Officers that at times he consumed liquor procured from elsewhere, puncturting the statement with the request to see that this statement might not cause any harm to his service in the Hospital.

The C. S. Shop at 12, Sambhu Nath Pandit Hospital Lane received supply of bottled spirit from the bonded warehouse-cum-bottling plant of M/s. Farrini 11 Up. Police found bottled spirit belonging to batches No. 535 and No. 536 at the said C. S. Shop. Enquiries were made in the bottling plant of M/s. Farrini 11 Up about manufacture and issue of country spirit belonging to batches No. 535 and No. 536. Samples from the said two batches were taken for chemical examina-

tion. The Officer-in-Charge of the said plant was asked not to allow further issue of bottled country spirit belonging to the said batches until further orders. Enquiries by Excise Officers were then directed to the other shops which received supply of country spirit belonging to the said two batches from the said warehonse-cum bottling Plant.

It transpired that although country spirit bottles of batches No. 535 and No. 536 were supplied during the period from 4.4.86 to 9.4.86 to as many as 11 (eleven) other shops lying at different places of Calcutta Excise district (which includes some parts of Howrah Administrative district), no case of unnatural death due to suspected liquor poisoning was reported from elsewhere. This was checked with concerned police stations and from same of the shops concerned with the said batches No. 535 and No. 536. It also transpired that although a large number of customers had consumed country spirit from the shop at 12, Sambhu Nath Pandit Hospital Lane, only 18 (eighteen) persons including the eight persons who died were affected.

Police has taken sample of liquor from the shop in question for chemical examination. Administrative measures are being intensified. The Sub-Inspector of Excise, in-Charge of the area has already been placed under suspension. Until receipt of the report of chemical examination from Govt. Chemical Examiner, it is not possible to say anything conclusively about the involvement of the shop in question in the tragedy. Strict vigil is however being maintained.

## MENTION CASES

[2-10 – 2-35 P.M.] [including adjournment]

**Mr. Speaker** : Now Mention Cases. I call upon Shri Kashinath Mishra.

(Shri Suniti Chattaraj rose to speak)

**Shri Suniti Chattaraj** : Mr. Speaker, Sir, on a point of serious information ....

**Mr. Speaker** : There's no serious information, all misinformation. Please take your seat.

**Shri Suniti Chattaraj** : [ * * * ....................]

**Mr. Speaker** : Mr. Chattaraj, I have not given you any

[***] **Note** : Expunged as ordered by the Chair.

permission.Zero Hour comes in the end, not in the beginning. Nothing will be recorded of what you are saying. Mr. Kashinath Mishra, please proceed.

**শ্রী কাশীনাথ মিশ্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মন্ত্রিসভার ও এই হাউসের মাননীয় সদস্যদের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, বাঁকুড়া দু নং ব্লকে মাননীয় পঞ্চায়েত মন্ত্রী মহাশয়ের নির্দেশে সেখানে পঞ্চায়েতের হিসাব-নিকাশ দেওয়া হয়েছে। এটা ঠিকই আনন্দের কথা যে সেখানে হিসাব-নিকাশ দেওয়া হয়েছে। কিন্তু স্যার, সেই হিসাবের বই-টি যদি দেখেন তাহলে দেখবেন, এক কিলোমিটার রাস্তা পাহারা দিতে ৫ মাসে ১৬ হাজার টাকা ব্যয় হয়েছে। সেখানে গাছ লাগানোর জন্য ৪৪২ টাকা করে খরচ হয়েছে বিভিন্ন প্রাইমারি স্কুলে। সেখানে ৯টি অঞ্চলে যে গাছ লাগানো হয়েছে বলা হচ্ছে সে ব্যাপারে আমি বলতে চাই যে বন বিভাগের হিসাব অনুযায়ী ২২ টাকা করে ১০০ গাছ লাগাতে খরচ হয় এবং যে টাকা সেখানে খরচ হয়েছে তাতে প্রায় ১৬০০ গাছ লাগানো যায়। স্যার, এইভাবে যেখানে কয়েক হাজার গাছ লাগানোর কথা সেখানে একটিও গাছ নেই। এইভাবে সেখানে ঐ বাঁকুড়ার দু নং ব্লকের ৯টি অঞ্চলে সমস্ত টাকাটা তছরূপ করা হয়েছে। সংশ্লিষ্ট দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার অনুরোধ, অবিলম্বে এ ব্যাপারে একটি উচ্চ পর্যায়ের তদন্ত করে যথোপযুক্ত ব্যবস্থা অবলম্বন করুন।

**Mr. Speaker :** Now I call upon Shri Subhas Goswami.

(Shri Suniti Chattaraj rose to speak)

(N o i s e)

Please take your seat Mr. Suniti Chattaraj. Please don't disturb. Nothing is being recorded. Take you- seat, Mr. Chattaraj. If you go on in this way, I will be compelled to take action against you, which I do not want to. I warn you. Don't do it. Don't spoil the mood of the House. It is Mention hour now. Members have filed their Mentions. Every Member has the right to be heard and I have called upon Mr. Subhas Goswami. Please don't disturb.

(N o i s e)

(Shri Suniti Chattaraj was seen continuing his speech)

(N o i s e)

Mr. Suniti Chattaraj, nothing is being recorded. I have instructed to record nothing, and which is not recorded will not go to the Press. Why do you waste your own time and the time of the House? Please don't do it. You have to obey the rules of the House.

**Shri Suniti Chattaraj :** Sir, I rise on a point of order.

**Mr. Speaker :** There's no point of order. If you continue this

way, I will be forced to take action against you. I warn you. Don't do it. I again say don't do it.

**Shri Suniti Chattaraj :** Sir, my point of order is very important.

**Mr. Speaker :** No point of order. Mr. Goswami, please proceed.

**Mr. Speaker :** Mr. Chattaraj, I direct you to withdraw from the House for the day under rule 347.

(noise)

I have directed Mr. Chattaraj to withdraw from the House. Please withdraw from the House. Mention hour is going on. You have not given your name for mentioning your matter.

(noise)

I have directed Mr. Chattaraj to withdraw from the House.

(Shri Chattaraj was seen sitting in the House)

The House stands adjourned for 15 minutes.

(At this stage the House was adjourned for 15 minutes)

(after adjournment)

[2-35 - 2-45 P.M.]

**শ্রী আবদুস সাত্তার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রুল ৩৪৭-এতে আপনি উইথড্র করতে বলেছেন, সে চলে গেছে। নিশ্চয় আপনার অর্ডারের কমপ্লাই করেছে।

**মিঃ স্পিকার ঃ** উনি কমপ্লাই করেন নি। আমাকে হাউস অ্যাডজনর্ড করতে হয়েছে। .... He did not comply the direction of the Chair and I have to adjourn the House for his non-compliance.

**শ্রী আবদুস সাত্তার ঃ** প্রশ্ন হচ্ছে, আপনি যদি প্রথম থেকেই উত্তেজিত হন তাহলে তো কিছু বলা যাবে না।

**Mr. Speaker :** No, he did not comply with the order. You are making a wrong statement.

**শ্রী আবদুস সাত্তার ঃ** এখন কথা হচ্ছে, আপনি যখন বলেছেন তখন আপনার কথাই সত্য হবে।

(**Shri Biren Roy :** এখানে indiscipline .. চলবেনা)

**Mr. Speaker :** Mr. Biren Roy, I have not delegated the authority to you till now.

**শ্রী আবদুস সাত্তার ঃ** আমি একথা বলতে চাই যে এমন একটা গুরুত্বপূর্ণ ঘটনার কথা

সে বলতে চেয়েছে যেটা আপনি অ্যালাউ করেন নি এবং সে বলার চেষ্টা করেছে। তার ফলে আপনি তার বিহ্যাভিয়রে তাকে উইথড্র করতে বলেছেন। এখন এখানে লঘু পাপে গুরু দণ্ড—এই অব্যবস্থা হয়েছে। এখন একটা কথা সে বলতে চেয়েছে যেটাতে পাবলিক ইমপর্টেন্স আছে। একটা ব্যাপারে, যে ব্যাঙ্ক হাই কোর্ট থেকে একটা অর্ডার........

**Mr. Speaker :** I don't want to go into a debate on this. I will only draw the attention to a fact that in 1984 in an all-party meeting held in my Chamber—where you yourself were present—certain modalities were agreed to. When Mention Hour was going on, Mr. Chattaraj wanted to say something during mention hour.

**Shri Abdus Sattar :** You allowed him?

**Mr. Speaker :** No. I did not allow him. Do not make a wrong statement. However, it was settled in that meeting in 1984 that if any member wants to say any matter, during mention hour or zero hour, he will take my leave before 12 O'clock and give notice for that and accordingly every day by 12 O'clock I make a list. I have received only four name to-day in the list. Mr. Chattaraj's name does not appear in that list. If he was so concerned about this matter of public importance he could have given his name to me. If the honourable member of the Legislative Assembly is so involved in this, why does he not care to give his name in the Mention list? In zero hour he could have expressed his concern for the people. This is the way the parliamentarians function, I am sorry to say. Now, enough for the debate and we go on again with the Mention matters. No further debate on this.

**শ্রী আবদুস সাত্তার ঃ** স্যার, ১২টার মধ্যে জানাতে হবে এটা ঠিক। এবং সেই অনুসারে আপনি টাইম অ্যালট করেন, এই বিষয়ে কিছু বলার নেই। কিন্তু এমন কতকগুলো ঘটনা ঘটে এবং যে খবর এমন সময় আমাদের কাছে আসে, সেটা ১২টার পরেও হতে পারে—

**Mr. Speaker :** Mr. Sattar, I did not want to disclose anything further in the Chamber. You are forcing me to say that I did not want to say. In the Chamber, Shri Suniti Chattaraj contacted me to say something. I said, "I cannot allow you under the Rules". He said, "Then you expel me for the day." I have done that. This is the way the M.L.A.s function here and the House is run. It is unfortunate for the people whom we represent. The debate is closed. I did not want to make this part of my submission here but you have forced me to do so. No further debate on this.

Now, Shri Subhas Goswami to mention.

(n o i s e)

(Several Members from Congress(I) Bench rose in their seats)

Please take your seats. I have closed the debate on this. I will not allow, not any debate on this. Shri Subhas Goswami....

(At this stage Shri Suniti Chattaraj entered the Chamber of the House)

(The Leader of the Opposition and other Members of Congress(I) Bench tried to lead him outside the Chamber)

Marshal, take Mr. Chattaraj outside the Chamber.

(Shri Chattaraj was taken outside the Chamber)

(n o i s e)

(Several Members from the Congress(I) Bench rose in their seats)

**Dr. Zainal Abedin :** Sir, I rise on a point of order.

**Mr. Speaker :** Since I am on my legs you cannot raise the point of order.

Mr. Sattar, you have seen the way your Member has behaved again. He has entered the House.

(n o i s e and interruption)

**Shri Abdus Sattar :** You can see our Members only. Please see how the Members from the other side are behaving.

(n o i s e and interruption)

Why don't you ask them to withdraw?

(n o i s e)

**Mr. Speaker :** I repeat that Shri Suniti Chattaraj, when he came to attend the House contacted me in the Assembly Chamber. He wanted my leave to mention something but I said I cannot give my leave as there was a list of Members who would mention in the zero hour, and no mention notice had also been filed by him to mention. He said, "I will mention in the zero hour by force you expel me", and I have expelled him.

(n o i s e)

(several Members from the Congress(I) Bench rose in their seats)

When I am making my submission, please take your seats. I did not want to make this part of my submission here but you have forced me to do this. I did not want to make this part of my munmission.

(noise and interruption)

(Shri Ashok Ghosh rose to speak)

(noise)

(Several Members rose in their seats)

Shri Asok Ghosh, I ask you to withdraw from the House under Rule 347. Marshal, take him outside the Chamber.

(n o i s e)

(Several Members from Congress(I) Bench rose in their seats)

Shri Asok Ghosh, Will withdraw from the House. Marshal, take him outside the Chamber.

(n o i s e)

**Mr. Speaker :** Now we come to the mention cases. Mr. Subhas Goswami to speak.

**Dr. Zainal Abedin :** Sir, on a point of order.

**Mr. Speaker :** No further debate on this. Please take your seat.

(Shri Anup Kumar Chandra rose in his seat)

**Mr. Speaker :** Mr. Chandra, I am on my legs. Please take your seat.

(Shri Anup Kumar Chandra rose in his seat)

**Mr. Speaker :** Mr. Chandra, withdraw from the House. Leave the Chamber, Marshal, take him out of the Chamber.

**Dr. Zainal Abedin :** On a point of order.

**Mr. Speaker :** No point of order.

(N o i s e)

(Several members rose in their seats)

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যে দীর্ঘদিন বৃষ্টি না হওয়ায় চাষীরা মাথায় হাত দিয়ে বসেছে। তাদের ফসল নষ্ট হতে চলেছে।

(noise)

(Congress members rose in their seats)

(Shri Abdul Mannan rose in his seat)

**Mr. Speaker :** Mr. Mannan, please take your seat. If you rise again, I will take action against you. For the last time I give you

Please take your seats. I have closed the debate on this. I will not allow, not any debate on this. Shri Subhas Goswami....

(At this stage Shri Suniti Chattaraj entered the Chamber of the House)

(The Leader of the Opposition and other Members of Congress(I) Bench tried to lead him outside the Chamber)

Marshal, take Mr. Chattaraj outside the Chamber.

(Shri Chattaraj was taken outside the Chamber)

(n o i s e)

(Several Members from the Congress(I) Bench rose in their seats)

**Dr. Zainal Abedin :** Sir, I rise on a point of order.

**Mr. Speaker :** Since I am on my legs you cannot raise the point of order.

Mr. Sattar, you have seen the way your Member has behaved again. He has entered the House.

(n o i s e and interruption)

**Shri Abdus Sattar :** You can see our Members only. Please see how the Members from the other side are behaving.

(n o i s e and interruption)

Why don't you ask them to withdraw?

(n o i s e)

**Mr. Speaker :** I repeat that Shri Suniti Chattaraj, when he came to attend the House contacted me in the Assembly Chamber. He wanted my leave to mention something but I said I cannot give my leave as there was a list of Members who would mention in the zero hour, and no mention notice had also been filed by him to mention. He said, "I will mention in the zero hour by force you expel me", and I have expelled him.

(n o i s e)

(several Members from the Congress(I) Bench rose in their seats)

When I am making my submission, please take your seats. I did not want to make this part of my submission here but you have forced me to do this. I did not want to make this part of my munmission.

(noise and interruption)

**Mr. Speaker :** No point of order. Please take your seat.

(Shri Arun Goswami and Shri Sisir Adhikari rose in their seats)

Mr. Goswami, for the last time—take your seat. Mr. Arun Goswami, it is for the last time—take your seat. I warn you for the last time.

(Shri Arun Goswami was seen rising in his seat)

Shri Arun Goswami, I name you under rule 347. Withdraw him from the House, Marshal.

**Dr. Zainal Abedin :** On a point of order, Sir—

**Mr. Speaker :** No point of order.

(noise)

(Shri Sisir Adhikari rose in his seat)

Mr. Adhikari, please take your seat. When I am on my legs you cannot rise.

(Shri Sisir Adhikari was seen rising in his seat)

Mr. Sisir Adhikari, I name you under rule 347. Withdraw from the House. I now call upon Shri Shiba Prasad Malik to speak.

**শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কালীপুর দেওয়ানগঞ্জ রাস্তাটি মেদিনীপুর ও হুগলি জেলার সংযোগকারি রাস্তা। ঐ রাস্তাটি দিয়ে স্কুল-কলেজের ছাত্র-ছাত্রী সহ হাজার হাজার মানুষ যাতায়াত করে। রাস্তাটি পাকা না হওয়ার ফলে ১৯৭১ সালে বালী গ্রাম পঞ্চায়েতের জনসাধারণ ভোট বয়কট করে। বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর গ্রাম পঞ্চায়েত, পঞ্চায়েত সমিতি, জেলা পরিষদের সাহায্যে রাস্তাটি বোল্ডার মোরাম করা হয় এবং জনসাধারণের সুবিধার্থে সেই রাস্তা দিয়ে বাস চালানো হচ্ছে। রাস্তাটি পাকা না হওয়ায় রাস্তা একটু খারাপ হলেই বাস বন্ধ হয়ে যাচ্ছে। এর ফলে হাজার হাজার মানুষ দুর্ভোগে পড়ছে। হাজার হাজার মানুষের দুর্ভোগের হাত থেকে রক্ষা করতে যাতে রাস্তাটি সম্পূর্ণ পাকা করা হয় তারজন্য আমি মাননীয় পূর্তমন্ত্রী মহাশয়কে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী শীশ মহম্মদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমার এলাকায় একটি বহু তালি উপ-স্বাস্থ্য কেন্দ্র আছে। জঙ্গীপুর সদর হাসপাতাল এবং আয়রন প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্র থেকে সেটা অনেক দূরে অবস্থিত। এখন ঐ হাসপাতালের দেওয়াল ফেটে গেছে, মেঝে ফেটে গেছে। ঐ হাসপাতালে রোগীদের বাস করা অযোগ্য হয়ে পড়েছে। কয়েকদিন আগে দুটো গোখরো সাপকে ঐ হাসপাতালের দেওয়ালের ফাটল থেকে মারা হয়েছে। অবিলম্বে ঐ স্বাস্থ্যকেন্দ্রটি মেরামত করার জন্য আমি স্বাস্থ্যমন্ত্রীর নিকট অনুরোধ জানাচ্ছি।

(নয়েজ)

**Dr. Zainal Abedin :** Sir, on a point of order.

**Mr. Speaker :** No point of order. Please take your seat. I now call upon Shri Anil Mukherjee.

**শ্রী অনিল মুখার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করতে চাই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বাঁকুড়া জেলার বেকার ছেলেরা ব্যাঙ্ক থেকে ঋণ পাচ্ছে না। যেসব জাতীয়করণ করা ব্যাঙ্কগুলি আছে সেই ব্যাঙ্কের কর্তপক্ষ অসহযোগিতা করছেন এবং বিভিন্ন ডেভেলপমেন্ট ওয়ার্কের, গ্রামের উন্নয়নমূলক কাজে এই জাতীয়করণ করা ব্যাঙ্কগুলির কর্তৃপক্ষ সেখানকার অথরিটি, পঞ্চায়েত এবং পঞ্চায়েত সমিতির সঙ্গেও কোনও সহযোগিতা করছেন না। তাই আমি আপনার মাধ্যমে কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করছি যাতে করে এই ব্যাঙ্কগুলি সহযোগিতা করে তার ব্যবস্থা করা হোক।

(গোলমাল)

[কংগ্রেস(আই) বেঞ্চ হইতে অনেক মাননীয় সদস্য বক্তব্য রাখিবার জন্য উঠিয়া দাঁড়ান]

(গোলমাল)

**ডাঃ হরমোহন সিন্‌হা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের অবতারনা করছি। আপনি জানেন যে গত ৩১.৩.৮৬ এবং ৫.৪.৮৬ তারিখে যে ঘূর্ণীঝড় এবং শিলাবৃষ্টি হয়েছিল তাতে কাটোয়া থানার পালসোনা এবং সিংগি গ্রামটি ক্ষতিগ্রস্ত হয়। পাশের কেতুগ্রাম এবং মঙ্গলকোটের অংশ বিশেষও ক্ষতিগ্রস্ত হয়েছে। পূর্বস্থলী থানার এবং মন্তেশ্বর থানাও ব্যাপক ভাবে ক্ষতিগ্রস্ত হয়েছে। এখানে প্রায় দেড় কোটি টাকার মতো ক্ষতিগ্রস্ত হয়েছে। বর্ধমান জেলায় মোট ৮ কোটি টাকার মতো ক্ষতিগ্রস্ত হয়েছে। আমি আপনার মাধ্যমে মাননীয় কৃষিমন্ত্রী মহাশয়ের কাছে দাবি জানাচ্ছি যাতে করে এইসব চাষীরা তাদের জমিতে পুনরায় চাষ করতে পারে এবং অর্থনৈতিক উন্নতি করতে পারে তার জন্য উপযুক্ত ব্যবস্থা নেওয়া হয়। অপর দিকে যাদের ঘরবাড়ি নষ্ট হয়েছে তাদের রিলিফ মেটিরিয়েলস দিতে হবে। আমি মনে করি এই ব্যবস্থাকে ত্বরান্বিত করার জন্য মাননীয় মন্ত্রিমহাশয় উদ্যোগ নেবেন এবং যেসব ত্রাণ সামগ্রী যাওয়া দরকার সেগুলি অবিলম্বে পাঠাবার ব্যবস্থা গ্রহণ করতে হবে।

(গোলমাল)

**শ্রী অম্বিকা ব্যানার্জি :** স্যার, আপনি এই ভাবে হাউস চালাতে পারবেন না।

(গোলমাল)

**শ্রী লক্ষ্মীকান্ত দে :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আমি আপনার মাধ্যমে পুলিশ মন্ত্রী তথা মুখ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন গত শনিবার উষা জয় সওয়াল বলে ১৮ বছরের একটি বধু গলায় দড়ি দিয়ে মারা গেছে। কিন্তু পাড়ার লোকে সন্দেহ করছে যে তাকে গলায় দড়ি দিয়ে মারা হয়েছে। সে ৫ নম্বর

বাঞ্ছারাম অক্রুর দত্ত লেনে থাকত। মাত্র এক বছর হল তার বিয়ে হয়েছে এবং প্রথম থেকেই তার ওপর অত্যাচার করা হত। আমি বলতে চাই যে পুলিশ গ্রেপ্তার করেছেন কিন্তু আমার কাছে পাড়ার লোকে বলছে যে এর পিছনে কিছু প্রভাবশালী লোক ইনফ্লুয়েন্স করছে যাতে করে এই সমস্ত অপরাধীরা ছাড়া পায় এবং তার জন্য চেষ্টা করা হচ্ছে। তাই আমি আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়ের হস্তক্ষেপ প্রার্থনা করছি।

**শ্রী রাধিকারঞ্জন প্রামানিক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয় এই হাউসে উত্থাপন করতে চাই। আমার নির্বাচনী কেন্দ্র মগরাহাটে ঋণমেলা নিয়ে একটি দুর্নীতি চলছে। আমি এই ব্যাপারে অর্থমন্ত্রী তথা মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ইউনাইটেড ব্যাঙ্ক অফ ইণ্ডিয়ার মগরাহাট ব্র্যাঞ্চে গতকাল ২১.৪.৮৬ তারিখে সাধারণ মানুষ ফর্ম জমা দিতে গিয়েছিল, কিন্তু ব্যাঙ্কের ম্যানেজার সেই ফর্ম জমা নেয় নি, রিফিউজ করেছে। আমি ব্যাপারটি জানতে পেরে গতকাল গিয়ে ঐ ইউ.বি.আই. ব্যাঙ্কের ম্যানেজারের সাথে এবং বারুইপুরে জোনাল ম্যানেজারের সাথে কথা বলেছি। আমি জানতে পেরেছি যে মথুরাপুর কেন্দ্র থেকে নির্বাচিত লোকসভার সদস্য শ্রী মনোরঞ্জন হালদার মহাশয় ১২০০টি ফর্ম জমা দিয়েছেন।

(ভীষণ গোলমাল)

[2-55 – 3-30 P.M.] including adjourment

(নয়েজ অ্যাণ্ড ইন্টারাপশন)

সাধারণ মানুষ সেখানে ফর্ম জমা দিতে গিয়েছিলেন, কিন্তু তাঁরা সেগুলো জমা নেননি। বলা হয়েছিল যে, ফর্ম জমা দেবার লাস্ট ডেট ২০ তারিখ, কিন্তু ২০ তারিখ রবিবার থাকায় জমা দিতে পারেননি বলে তাঁরা ২১ তারিখে ফর্ম জমা দিতে গিয়েছিলেন। আজকে সেখানকার পরিস্থিতি অত্যন্ত ভয়াবহ, সাধারণ মানুষ আজকে সেখানে বিক্ষুব্ধ। ঐ ঋণ-মেলা নিয়ে যে কোনও মুহূর্তে সেখানে একটা ঘটনা ঘটে যেতে পারে। এ ব্যাপারে হস্তক্ষেপ করবার জন্য অনুরোধ করছি।

(গোলমাল)

... (noise and interruption) ...

**Mr. Speaker :** Dr. Abedin, What is your point of order?

**Dr. Zainal Abedin :** Sir, I rise on a point of order.

**Mr. Speaker :** One moment, Dr. Abedin. You are now making your submission. When they were speaking you were making noise. Now you are speaking and if they make noise and interruption would it be appreciable? I think that should not be the correct method.

**Dr. Zainal Abedin :** Ask them to do that. They are all prepared to create violence.

**Mr. Speaker :** Dr. Abedin, When one member speaks other members should remain silent. They should remain silent because the members has the right to express himself. But unfortunately that is not happening today.

**Dr. Zainal Abedin :** [* * *...........................]

**Mr. Speaker :** What is your point of order?

**Dr. Zainal Abedin :** [may be omited.]

.....(noise).....

**Mr. Speaker :** Unfortunately, this is not a point of order. The whole portion of Dr. Abedin's speach will be expunged because it is an aspersion to the Chair.

....(at this stage the House was adjourned till 3.30 p.m.)....

After Adjournment

[3-30 – 3-40 P.M.]

**শ্রী আবদুস সাত্তার ঃ** স্যার, কিছুক্ষণ আগে এখানে কিছু ঘটনা ঘটে গেছে, যারফলে আমাদের ৬ জন সদস্যকে রুল ৩৪৭ অ্যাপ্লাই করে ফর দি ডে সাসপেণ্ড করা হয়েছে। এখানে কমলবাবু এবং আরও অনেক মাননীয় সদস্যরা উপস্থিত আছেন, তাঁদের অভিজ্ঞতা আছে যে, বিধানসভা কক্ষে এ ধরনের কথাবার্তা নিয়ে কিছু তর্ক-বিতর্ক হতে পারে। আজকে আমাদের একজন সদস্য সুনীতিবাবু একটা ইনসিডেন্ট সম্বন্ধে কিছু বলার চেষ্টা করলে আমাদের মাননীয় অধ্যক্ষ মহাশয় তা অ্যালাউ করেন নি। তখন সুনীতিবাবু সেই ঘটনা সম্পর্কে বলতে দেওয়ার জন্য ইনসিস্ট করেছিলেন যে তাঁকে বলতে দেওয়া হোক। এ নিয়ে তর্কটা হয়েছিল। হতে পারে। এখানে নিয়ম হচ্ছে যে, চেয়ারে অধ্যক্ষ মহাশয় বা উপাধ্যক্ষ হিসাবে আপনি থাকুন, চেয়ার থেকে যা বলা হবে, তা আমাদের নিশ্চয়ই শুনতে হবে। কিন্তু সুনীতিবাবু একটা ঘটনা সম্বন্ধে বলতে চেয়েছিলেন, যেটা খুবই ইম্পর্ট্যান্ট ছিল। এবং তারজন্য তিনি ওখানে একটা পারমিশন নিতেও গিয়েছিলেন। সুনীতিবাবু বলেছিলেন যে তাঁকে পারমিশন দেওয়া হয়েছে। অধ্যক্ষ মহাশয় তখন বলেন যে, তিনি পারমিশন দেন নি। যাইহোক, এই ব্যাপারে হয়ত একটা ভুল বোঝাবুঝি হতে পারে। অধ্যক্ষ মহাশয় যখন বলছিলেন, তখন তাঁর কাছ থেকে আমরা চেম্বারের কথা শুনেছিলাম। আমরা সুনীতিবাবুর কাছে শুনেছিলাম যে, অধ্যক্ষ মহাশয়ের চেম্বারে নয়, আমার মনে হয়, এই একটা ঘটনাকে কেন্দ্র করে কতকগুলো ঘটনা ঘটে গেছে এবং এই ব্যাপারে অ্যাগ্রিভড্ হওয়ায় আমাদের কিছু সভ্য কিছু হৈ চৈ করেছেন। তারপর পরপর ৬ জন সভ্যকে বার করে দেওয়া হয়েছে। আমি মনে করি, স্যার, আজকে ইম্পর্ট্যান্ট কতকগুলো ডিম্যাণ্ড আছে—ট্রান্সপোর্ট এবং বিদ্যুৎ—তাতে আমাদের সমস্ত মেম্বারদের উপস্থিত থাকা উচিত। তাঁরা যাতে সমস্ত আলোচনায় অংশ নিতে পারেন, তার জন্য তাঁদের এখানে উপস্থিত থাকা উচিত। আমি আশা করব, আমাদের সভ্যদের যদি

[***] Note : Expunged as order by the Chair.

কোনওরকম ত্রুটি-বিচ্যুতি হয়ে থাকে, অধ্যক্ষ মহাশয়ের প্রতি কোনওরকম আচরণে ভুলত্রুটি ঘটে থাকে—যে ব্যাপারে আপনারও এক্তিয়ার আছে, সেজন্য আপনাকে বলছি—এই হাউসকে সুষ্ঠুভাবে পরিচালনার জন্য, আজকে ইম্পর্ট্যান্ট ডিম্যাণ্ডগুলির আলোচনায় তাঁরা যাতে সবাই অংশগ্রহণ করতে পারেন, যে সমস্ত সভ্যদের ফর দি ডে বার করে দেওয়া হয়েছে, তা রিকনসিডার করবেন এবং তাঁরা যাতে হাউসে আসতে পারেন তারজন্য প্রয়োজনীয় নির্দেশ আপনি দেবেন।

**Dr. Zainal Abedin :** Mr. Deputy Speaker, Sir, in the interest of decency, decorum and dignity of the House and also in the interest of the proper function of the parliamentary democracy for healthy debate and discussion and calm deliberation, we request to you to kindly rescind the order under rule 347 of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly and allow those Members who were suspended to come into the House and participate in the discussions.

**শ্রী পতিতপাবন পাঠক ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমরা জানি আজকে খুব গুরুত্বপূর্ণ বিষয়ে ডিমাণ্ড আছে এবং এতে আমরা আশা করব বিরোধীপক্ষ পার্টিসিপেট করবেন। আমরা জানি খুব দুঃখজনক ঘটনা ঘটে গেছে এবং আলোচনার স্বার্থে যেহেতু ডিমাণ্ডটি জনস্বার্থের সঙ্গে সংযুক্ত সেইজন্য বিরোধীপক্ষের বক্তৃতা এতে প্রয়োজন এটা বিবেচনা করে আমি অনুরোধ করব যে এটা রিকনসিডার করুন এবং সভার কাজ যাতে শীঘ্র শুরু হতে পারে তারজন্য মাননীয় অধ্যক্ষ মহাশয়কে অনুরোধ করছি এই সাসপেনসন উইথড্র করুন সভার কাজ তাড়াতাড়ি শুরু করুন।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আজকে যে ঘটনা ঘটে গেল এটা খুবই দুঃখজনক ঘটনা। আমার মনে হয় এই হাউস হচ্ছে টেম্পল অফ জাসটিস। এটা মনে করেই এই হাউসের মর্যাদা রক্ষা করতে হবে। আমরা যখন কলেজে ছিলাম সেই সময়ে আমাদের প্রিন্সিপ্যাল বলতেন যে কলেজ হচ্ছে ছেলেদের মা। সুতরাং মায়ের মান-সম্মান রক্ষা করতে হবে। সেইরকম আমি মনে করি এই হাউস টেম্পল অফ জাসটিস, এবং মর্যাদা সবাইকে রক্ষা করতে হবে। আজকে সুনীতিবাবুর কথা নিয়ে যা কিছু হয়েছে নিশ্চয় তা দুঃখজনক। লিডার অফ দি অপোজিশন রিকোয়েস্ট করেছেন, ডাঃ জয়নাল আবেদিন সাহেব বলেছেন, পার্লামেন্টারি অ্যাফেয়ারস্ মিনিস্টার এবং চিফ হুইপ গভর্নমেন্টের পতিত বাবু বলেছেন যেহেতু আজকে খুব ইমপর্টেন্ট ডিমাণ্ড আছে এবং সেই ইমপর্টেন্ট ডিমাণ্ডের উপর সবাই বলতে চান সেইজন্য যদিও এটা খুব দুঃখজনক ঘটনা ঘটে গেছে কিন্তু তা হলেও যেহেতু এটি খুব ইমপর্টেন্ট ডিমাণ্ড এবং সবাই এই ডিবেটে পার্টিসিপেট করতে চান সেইজন্য ওই ৬জনের নাম যে ঘোষণা করা হয়েছিল তাদেরকে সাসপেণ্ড ফর দি ডে করা হয়েছিল ওটা টারমিনেট করছি, উইথড্র করছি এবং তাদের আসার অনুমতি দিচ্ছি।

**Shri Subrata Mukherjee :** Mr. Deputy Speaker, Sir, we shall be obliged if you would kindly mention the rule under which you are rescinding your previous order and readmitting them.

[3-40 – 3-50 P.M.]

**Mr. Deputy Speaker :** They were suspended under rule 347. In rule 348, sub-rule (1), it is mentioned "The Speaker may, if he deems it necessary, name a member who disregards the authority of the Chair or abuses the rules of the House by persistently and wilfully obstructing the business there of.' Sub-rule (2) says, "If a member is so named by the Speaker, he shall forthwith put the question that the member (naming him) be suspended from the service of the House for a period not exceeding the remainder of the Session.' I would like you to see the proviso to sub-rule (2), which says, 'Provided that the House may, at any time, on a motion being made, resolve that such suspension be terminated.' Besides the Chair has the Residuary Powers.

**Shri Subrata Mukherjee :** We would like to have it put in detail before the House.

**শ্রী আবদুস সাত্তার ঃ** আন্ডার ৩৪৭ দে হ্যাভ বিন সাসপেনডেড ফর দি ডে তবে আণ্ডার ৩৪৮ তে সাসপেনডেড হয় কিন্তু সেটা যদি সাসপেনডেড ফর দি রিমেইনিং পিরিয়ড অফ দি সিজন-র জন্য হয়। তখন মোশন আনতে হবে। এক্ষেত্রে ৩৪৭-তে সাসপেনড করা হয়েছে এবং হি ক্যান উইথড্র দি অর্ডার। The proviso of rule 348 will not apply here. It will apply when a member is suspended for the remaining period of the session and then a motion has to be moved for withdrawal of the suspension order. Here it is the Speaker who has given the suspension order. So he can withdraw the suspension order. Mr. Deputy Speaker, Sir, you also have got residuary power which is provided in the rules.

**Mr. Deputy Speaker :** Suspension order has already been withdrawn. Please communicate it to them.

**শ্রী কমলকান্তি গুহ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, স্যার, একটা পারসোনাল ক্লারিফিকেশন দিতে চাই। গত কাল উত্তরবঙ্গে বিচ্ছিন্নতাবাদী আন্দোলন নিয়ে অনেক রকম কথা হয়েছিল, আমিও বক্তব্য রেখেছিলাম—যেটা আজকাল পত্রিকার রিপোর্টে বেরিয়েছে তা থেকে ভুল বোঝাবুঝির প্রকাশ হতে পারে। আমি বলেছিলাম এই আন্দোলনকে রাজবংশীয় আন্দোলন বলা উচিত নয়। কিছু হতাশাগ্রস্থ লোক এই আন্দোলন করছে এবং তাদেরকে কিছু লোক উস্কানি দিচ্ছে। কিন্তু আজকাল পত্রিকায় বেরিয়েছে রাজবংশীয়দের মধ্যে কিছু লোক হতাশাগ্রস্ত। আমি আপনাকে বলব যে পত্রিকায় এটা বেরিয়েছে সেটা সংশোধনী করে ঠিকমতো রিপোর্ট লিখতে, না হলে ভুল বোঝাবুঝি হতে পারে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনাকে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে বলতে চাই। আমার পয়েন্ট অফ ইনফর্মেশনটা হচ্ছে ন্যাশনাল এডুকেশন পলিসি যেটা ভারত সরকার ফর্মুলেট করছেন সেই বিষয়ে আমি একটু বলতে চাই।

[ 22nd April, 1986 ]

**Mr. Deputy Speaker :** What is your point of information?

**Shri Satya Ranjan Bapuli :** Sir, it is a very serious point of information. But my point of information is over because heroes have come back.

## Voting on Demands for Grant

## DEMAND - 12

**Major head :** 241—Taxes on Vehicles

**Shri Rabin Mukherjee :** Mr.Deputy Speaker, Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 1,24,11,000 be granted for expenditure under Demand No. 12, Major Head : "241—Taxes on Vehicles".

(This is inclusive of a total sum of Rs. 31,03,000 already voted on account in March, 1986.

১। মাননীয় অধ্যক্ষ মহাশয়, কলিকাতা ও জেলাগুলিতে পরিবহন বিভাগের যে প্রবর্তন সংস্থা রয়েছে সে সম্পর্কে ব্যয়নির্বাহের জন্য এই দাবি জানানো হচ্ছে। সংস্থাটি জেলা স্তরের ও কলিকাতা জনযান দপ্তরের বিভিন্ন স্তরের কর্মীদের মাধ্যমে মোটরযান আইন, পশ্চিমবঙ্গ মোটরযান কর আইন এবং এই দুইটি আইন অনুসারে প্রণীত নিয়মাবলির বিধান বলবৎ হচ্ছে কিনা সেদিকে নজর রাখে। তাছাড়া, মোটরযান কর ও ফী ঠিকমতো আদায় এই সংস্থার কর্মকুশলতার উপর বহুলাংশে নির্ভর করে।

২। মহাশয়, এই কথা বলে আমরা সভার বিবেচনার জন্য আমাদের এই দাবি পেশ করছি।

## DEMAND NO - 68

**Major Head :** 335 Ports, Lighthouses and Shipping

**Shri Rabin Mukherjee :** Mr. Deputy Speaker, Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 54,48,000 be granted for expenditure under Demand No. 68, Major Head : "335—Ports, Lighthouses and Shipping".

(This is inclusive of a total sum of Rs. 13,62,000 already voted on account in March, 1986)

১। মাননীয় অধ্যক্ষ মহাশয়, পরিবহন বিভাগের অন্তর্দেশীয় জলপথ পরিবহন শাখা সম্পর্কে ব্যয়নির্বাহের জন্যই এই দাবি জানানো হচ্ছে। এই শাখার পাঁচটি উপশাখা রয়েছে, যেমন, (১) সমীক্ষা ও নিবন্ধন উপশাখা, (২) পুলিং উপশাখা, (৩) পরীক্ষা গ্রহণ উপশাখা, (৪) সরকারি পোতাঙ্গন এবং (৫) অন্তর্দেশীয় জলপথ পরিবহন নাবিক প্রশিক্ষণ কেন্দ্র।

২। অন্তর্দেশীয় জলযান আইন অনুসারে রাজ্য সরকারকে কিছু সাংবিধিক কাজ করতে হয়, যেমন, নাবিকদের পরীক্ষা পরিচালনা এবং অন্তর্দেশীয় জলযানগুলির সমীক্ষা ও নিবন্ধন। অন্তর্দেশীয় জলপথ পরিবহন শাখার অধিকর্তার হেপাজতে এবং জেলা আধিকারিকদের হেপাজতে নদীবহুল জেলাগুলিতে যে সমস্ত লঞ্চ ও ডিজেল-চালিত নৌকা রয়েছে সেগুলির রক্ষণাবেক্ষণ, সংস্কার ও সুরক্ষার জন্য রয়েছে পুলিং উপশাখা। সরকারি পোতাঙ্গনটিতে পুলের জলযানগুলির ছোটখাট মেরামতের কাজ করা হয়ে থাকে। অন্তর্দেশীয় জলপথ পরিবহন নাবিক প্রশিক্ষণ কেন্দ্রে লঞ্চ নাবিকদের প্রাথমিক প্রশিক্ষণ দেওয়া হয়ে থাকে।

৩। এই রাজ্যে স্থায়ীভাবে বসবাসকারী যে সমস্ত ক্যাডেট কলিকাতার তারাতলায় অবস্থিত নৌ-যন্ত্রবিদ্যা প্রশিক্ষণ কলেজে শিক্ষালাভ করছেন এবং বোম্বাইতে প্রশিক্ষণ জাহাজ 'রাজেন্দ্র'তেও শিক্ষালাভ করছেন, রাজ্য সরকার প্রতি বছর শিল্প ও বাণিজ্য বিভাগ মারফত তাঁদের বৃত্তিদান করছেন। যেসব ক্যাডেটদের পিতামাতা এবং অভিভাবক প্রশিক্ষণের পুরো খরচ মেটাতে অক্ষম, তাঁদেরই সাহায্য করার জন্য এই বৃত্তির ব্যবস্থা। প্রত্যেক বছর তারাতলার নৌ-যন্ত্রবিদ্যা প্রশিক্ষণ কলেজের ক্যাডেটদের জন্য পাঁচটি এবং বোম্বাই-এর প্রশিক্ষণ জাহাজ 'রাজেন্দ্র'র ক্যাডেটদের জন্য দশটি বৃত্তি মঞ্জুর করা হয়।

৪। মহাশয়, এই কথা বলে আমরা সভার বিবেচনার জন্য আমাদের এই দাবি পেশ করছি।

## DEMAND - 69

**Major Head :** 336—Civil Aviation

**Shri Rabin Mukherjee :** Mr. Deputy Speaker, Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 29,83,000 be granted for expenditure under Demand No. 69, Major Head : "336—Civil Aviation".

(This is inclusive of a total sum of Rs. 7,50,000 already voted on account in March, 1986)

১। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বেহালায় পরিবহন বিভাগের অধীন যে বিমান চালনা প্রশিক্ষণ প্রতিষ্ঠান রয়েছে সেটির পরিচালনার জন্যই ব্যয়বরাদ্দের এই দাবি জানানো হচ্ছে।

২। বেহালার বিমান চালনা প্রশিক্ষণ প্রতিষ্ঠানটি এই রাজ্যের তরুণ ও তরুণীদের বিমান চালনা বিষয়ে প্রশিক্ষণ দিচ্ছে। প্রয়োজনীয় সময়সীমা অবধি বিমান চালনা এবং প্রশিক্ষণ সাফল্যের সঙ্গে সমাপ্ত করলে শিক্ষার্থীদের বেসরকারি বিমান চালকের লাইসেন্স এবং বাণিজ্যিক বিমান চালকের লাইসেন্স দেওয়া হয়। ঘণ্টা পিছু বিমান চালনার ব্যয় ক্রমেই বেড়ে যাওয়ার জন্য সীমিত আয়ের পরিবারভুক্ত তরুণ ও তরুণীদের পক্ষে ভবিষ্যৎ কর্মক্ষেত্র হিসাবে বিমান চালনা গ্রহণ করা সহজসাধ্য হচ্ছে না। তাই রাজ্য সরকার এই ধরনের তরুণ ও তরুণীদের বৃত্তিদানসূত্রে আর্থিক সাহায্য দিয়ে যাচ্ছেন। প্রতি বছর এই সংস্থার ছয়জন মেধাবী শিক্ষার্থীকে বৃত্তি দেওয়া হয়। এই ছয়টি বৃত্তির মধ্যে একটি দেওয়া হয় তফসিলি সম্প্রদায়ভুক্ত শিক্ষার্থীকে। কেন্দ্রীয় সরকারও সাতজন তফসিলি সম্প্রদায়ভুক্ত শিক্ষার্থীকে বৃদ্ধিদান

করে থাকেন।

৩। বিমান রক্ষণাবেক্ষণ কারিগরি বিষয়ে শিক্ষার্থীদের ব্যবহারিক প্রশিক্ষণ দেওয়ার উদ্দেশ্যে রাজ্য সরকার 'বিমান রক্ষণাবেক্ষণ কারিগরি' কোর্স চালু করার পরিকল্পনা গ্রহণ করেছেন। এই কারণে ১৯৮৬-৮৭ সালের যোজনা বাজেটে 'এ এম ই ইন্‌স্টিটিউট বিল্ডিং', ওয়ার্কশপ ও বিমান প্রশিক্ষার্থীদের এবং এ এম ই ছাত্রদের জন্য হোস্টেল নির্মাণের প্রয়োজনীয় অর্থ রাখা হয়েছে।

৪। মহাশয়, এই কথা বলে আমরা সভার বিবেচনার জন্য আমারে এই দাবি পেশ করছি।

## DEMAND NO. - 71

**Major Heads** : 338—Road and water Transport Services, 538—Capital Outlay on Road and Water Transport Services and 738—Loans for Road and Water Transport Services

**Shri Rabin Mukherjee :** Mr. Deputy Speaker, Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 65,08,22,000 be granted for expenditure under Demand No. 71, Major Heads : "338—Road and Water Transport Services, 538—Capital Outlay on Road and Water Transport Services and 738—Loans for Road and Water Transport Services".

(This is inclusive of a total sum of Rs. 16,27,07,000 already voted on account in March, 1986)

Sir, printed speeches on all these four Demands have already been circulated which may be taken as read.

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

রাজ্যপালের সুপারিশক্রমে আমরা প্রস্তাব করছি যে, ১৯৮৬-৮৭ সালে ৭১ নং অনুদানের অধীন মুখ্যখাত "৩৩৮—সড়ক ও জল পরিবহন সেবা" "৫৩৮—সড়ক ও জল পরিবহন সেবা বাবদ মুলধনী বিনিয়োগ" এবং "৭৩৮—সড়ক ও জল পরিবহন সেবা বাবদ ঋণ" খাতে ৬৫,০৮,২২,০০০ (পঁয়ষট্টি কোটি আট লক্ষ বাইশ হাজার) টাকা মঞ্জুর করা হোক। [এই অর্থ ইতিপূর্বে ভোট-অন-অ্যাকাউন্ট বাজেটে মঞ্জুরীকৃত মোট ১৬,২৭,০৭,০০০ (ষোল কোটি সাতাশ লক্ষ সাত হাজার) টাকা সমেত। ]

উপরোক্ত অনুদানের দাবি উত্থাপন করতে গিয়ে মাননীয় সদস্যদের জ্ঞাতার্থে আমরা চলতি আর্থিক বছরে পরিবহন দপ্তরের সমস্যাবলি, কাজকর্ম ও উন্নয়ন কর্মসূচি সংক্ষেপে বর্ণনা করতে চাই।

পরিবহন-বিষয়ক সুযোগ-সুবিধা যে ভূমি ব্যবহার পরিকল্পনার প্রত্যক্ষ ফল সেটা বেশি জোর দিয়ে না বললেও চলে। যে-কোনও ধরনের যানবাহন যত বেশি চলাচল করবে, মানুষের পক্ষে গাড়িঘোড়া চড়ার সুযোগ তত বেশি বাড়বে। পরিবহনের সুযোগ-সুবিধা বাড়ানোর

যে-কোনও পরিকল্পকে যথোপযুক্ত পরিকাঠামো সম্প্রসারণের সঙ্গে তাল মিলিয়েই এগোতে হবে। বছর বছর সুসমন্বিত নানা পরিকল্পের মধ্য দিয়ে প্রয়োজনীয় পরিকাঠামো গড়ে তোলার জন্য বিনিয়োগ বাড়ানো না হলে, কেবল মূলধনী সরঞ্জাম অথবা যানবাহন বাড়ালেই পরিবহনের ক্ষেত্রে কোনও উল্লেখযোগ্য উন্নতি সুনিশ্চিত হয়েছে তা বলা যায় না। পরিবহনের ক্ষেত্রে সব ভবিষ্যৎ পরিকল্পেই যুক্তিসঙ্গতভাবে নিম্নলিখিত ব্যাপারগুলি হিসাব করতে হবে। যেমন ধরা যাক; যান চলাচল-সংক্রান্ত ইঞ্জিনিয়ারিং প্রকল্পের জন্য প্রয়োজনীয় পরিকাঠামো গড়ে তোলা, প্রয়োজনমতো রাস্তা চওড়া করা, পরিবহন টার্মিনাল, ফুটপাত ব্যবহার-সংক্রান্ত বিধিনিষেধ, যান চলাচলের অংশ/পথ সংরক্ষণ এবং সর্বশেষে বিভিন্ন পরিবহন পদ্ধতি সংহত করা এবং তার সঙ্গে সঙ্গে যেসব উপকরণের পারস্পরিক ক্রিয়ার ফলে সর্বোচ্চ ব্যয়-উপযোগিতার স্তরে উপনীত হওয়া যায় সেগুলির পুঙ্খানুপুঙ্খ অনুশীলন করা। কলকাতা নগর পরিবহন প্রকল্পের আওতায় এ-ব্যাপারে চেষ্টা করা হয়েছিল, যদিও যতটা কর্মসাফল্য আসবে আশা করা গিয়েছিল ততটা সুফল আসেনি, প্রধানত পরিকাঠামোগত যেসব দুর্বলতা আছে, সেগুলি থেকে উদ্ভূত নানা বাধাবিপত্তির ফলেই এটা সম্ভব হয়নি।

শিল্পক্ষেত্রে দীর্ঘমেয়াদী বিকাশ এবং এর ফলে জনসংখ্যার বিন্যাসে পরিবর্তনের ফলে, নতুন নতুন নগর সমাবেশ এবং লোক চলাচলের গতি বৃদ্ধি, এবং সপ্তম পঞ্চবার্ষিক যোজনায় রেলে অপেক্ষাকৃত অনুদার বিকাশের পরিকল্পনার পরিপ্রেক্ষিতে পরিবহনের ক্ষেত্রে উন্নয়নের ধারণায় আমূল পরিবর্তন প্রয়োজন। সুতরাং, প্রচলিত যানবাহনের সংখ্যা আরও না বাড়িয়ে পরিবহনের বিকল্প পদ্ধতি বিশদভাবে অনুসন্ধান করতে হবে। মেট্রো রেল ও চক্ররেলের কাজ শেষ হলে, দূরপাল্লার বাস এবং নগর পরিবহন ব্যবস্থায়, দপ্তরের পরিবহন ইঞ্জিনিয়ারিং ও পরিকল্পনা শাখা এবং আভ্যন্তরীণ জল পরিবহন শাখার শক্তি বৃদ্ধিতে এসব পদ্ধতিগুলির সঠিক সমন্বয় হতে পারে। পাশাপাশি যানবাহন চলাচল-সংক্রান্ত ইঞ্জিনিয়ারিং প্রকল্পগুলির উপর আরও জোর দিতে হবে, পি ভি ডি ইত্যাদি সেবামূলক শাখার পুনর্গঠন চাই। এসবগুলি একত্রিত হয়ে পরিবহন ব্যবস্থার একটা সুসংবদ্ধ রূপ গড়ে উঠবে। এর সঙ্গে সঙ্গে সুপরিকল্পিত একটা নীতি থাকবে, সম্পদের মিতব্যায়িতার আদর্শ স্মরণে রেখে সবচেয়ে বেশি কার্যকরী প্রক্রিয়া নির্ধারণ করতে হবে, গাড়ির বয়স অনুযায়ী সংখ্যা হ্রাস করার মধ্য দিয়ে যান চলাচলের দক্ষতা বাড়াতে হবে, এবং সে জন্য পুরনো গাড়িগুলিকে আস্তে আস্তে বসিয়ে দিয়ে নতুন গাড়ি চালাতে হবে। দূষণ নিয়ন্ত্রণ ব্যবস্থা এবং সমাজের পক্ষে প্রয়োজনীয় বিধিনিষেধের ভিত্তিতে দ্রুত পরিবহন ব্যবস্থা গড়ে তোলার উদ্দেশ্যে উদ্যোগ গ্রহণও এই কর্মসূচির অঙ্গ হবে। সপ্তম পঞ্চবার্ষিক যোজনার দ্বিতীয় বছরের আংশিক লক্ষ্য হল এই লক্ষ্যে প্রয়োজনীয় পরিকাঠামো গড়ে তোলা।

নগর বিকাশের ত্বরান্বিত গতি অপেক্ষাকৃত কম সময়ের মধ্যেই কোনও পরিবহন ব্যবস্থার কার্যকারিতা হ্রাস করে, তা সে যত ভেবেচিন্তেই এবং যত দক্ষতার সঙ্গেই তৈরি হোক না কেন। উদাহরণস্বরূপ, গত চার বছরে কেবল কলকাতা এলাকাতেই রেজিস্ট্রিকৃত গাড়ির সংখ্যা ৬৪ শতাংশ বেড়ে গেছে, অর্থাৎ আমাদের ইতিমধ্যেই সীমিত যানবাহন চলাচলের জায়গাটুকুতে যান চলাচলের ঘনত্বও অনুরূপভাবে বেড়ে গেছে। এর স্বাভাবিক পরিণতি হল যানজট বৃদ্ধি, যান চলাচলের নিয়মভঙ্গের ঘটনা বৃদ্ধি, দুর্ঘটনার আশঙ্কা বৃদ্ধি এবং যানবাহন চলাচলের

সমস্যার জটিলতা বৃদ্ধি। মেট্রো রেল নির্মাণের কারণে শ্যামবাজার থেকে টালিগঞ্জ পর্যন্ত উত্তর-দক্ষিণ যান চলাচলের প্রধান পথে যানবাহন স্বাভাবিকভাবে চলতে পারেনি বলে যানবাহন চলাচলের খরচও বেড়ে গেছে— কেবল সরকারি গাড়ির ক্ষেত্রেই নয়, বেসরকারি গাড়ির ক্ষেত্রেও যাতায়াতে দেরি হচ্ছে, গাড়ি ব্রেকডাউন হচ্ছে।

মেট্রো রেল ভূ-পৃষ্ঠে পরিবহন ব্যবস্থার উপর চাপ উল্লেখযোগ্যভাবে কমাতে পারবে এমন কোনও ইঙ্গিত এখনও পাওয়া যায় নি, ভূ-পৃষ্ঠে গাড়ি চলাচলের জায়গাটুকু মেরামত করা ও উন্নতি ঘটানো সম্পর্কে তাদের উদ্দেশ্যও খুব স্পষ্ট নয়। মৌলিক কাঠামোগত অসুবিধা মেনে নিয়ে এটা স্বীকার করতেই হবে যে, অতি অল্প সময়ে জন পরিবহন ব্যবস্থায় উল্লেখযোগ্য উন্নতি ঘটানো অত্যন্ত অসুবিধাজনক। শহরতলি রেল পরিবহন ব্যবস্থায় হাওড়া ও শিয়ালদহ স্টেশনে প্রতিদিন প্রায় ২০ লক্ষ যাত্রী আসেন। অথচ আজ থেকে কয়েক যুগ আগে এইভাবে যখন মাত্র ৬ লক্ষ যাত্রী আসতেন তখন যে ক'টি ট্রেন চলত আজও সেই সংখ্যাই চলছে। এই যে একসঙ্গে এত যাত্রী আসে, অন্যান্য ধরনের পরিবহনের মাধ্যমে তাদের নানাস্থানে পাঠাতে হয়। চক্ররেলের কাজ শেষ না হওয়া পর্যন্ত কলকাতার পরিবহন ব্যবস্থাকে এ সমস্যার মোকাবিলা করে যেতেই হবে। বিশেষ করে, প্রিন্সেপ ঘাট থেকে মাঝেরহাট অংশটুকু যত তাড়াতাড়ি সম্ভব শেষ করতে হবে। এর ফলে বজবজ থেকে শিয়ালদহ এবং ডায়মণ্ডহারবার থেকে বালিগঞ্জ হয়ে শিয়ালদহ পর্যন্ত শহরতলি রেল চলাচলের যে ব্যবস্থা বর্তমানে চালু আছে তার সঙ্গে সংযোগ সাধিত হবে। শিয়ালদহ স্টেশন থেকে উত্তর দিকে এবং দক্ষিণ দিকে ট্রেন চলাচলের যে ব্যবস্থা রয়েছে, কাঁকুড়গাছি কর্ড দিয়ে যাত্রীবাহী ট্রেন চালানোর ফলে তার মধ্যে ইতিপূর্বেই যোগসূত্র স্থাপিত হয়েছে। উক্ত প্রিন্সেপ ঘাট-মাঝেরহাট অংশ চালু হল এর কার্যকারিতা বাড়বে। চক্ররেলের এই অংশে যেসব স্থানে ফ্ল্যাগ স্টেশনের কথা আছে, সেগুলিও অবিলম্বে চালু করতে হবে।

উল্টাডাঙ্গা (বিধাননগর) ও দমদম স্টেশনের মধ্যবর্তী অংশের (চক্ররেল) ব্যাপারে ভারত সরকারের রাজ্য সরকারের প্রস্তাবে রাজি না হওয়ার কোনও কারণই নেই—রাজ্য সরকার সুপারিশ করেছে প্রস্তাবিত রেল সংযোগ বরাবর রেলের জমি যাঁরা বর্তমানে দখল করে আছেন তাঁদের পুনর্বাসন বাবদ ব্যয়ের অংশ ভারত সরকার বহন করবেন। অনুরূপভাবে কলকাতা-হাওড়া নগর সমাবেশের মধ্যে শালিমার, হাওড়া, চিৎপুর, কাশীপুর ইত্যাদি স্থানে রেলওয়ে গুড্স ইয়ার্ড চালু থাকায় এটা বোঝা যে এই মহানগরীর মধ্যে মালবাহী গাড়ি চলাচল যদি এখনকার তুলনায় আর নাও বাড়ে, বর্তমানের হারে বজায় থাকবেই। রেল চলাচলের এসব বিশেষত যদি না পাল্টায়, যদি এর উন্নতি না হয়, তাহলে রাজ্য সরকার অন্য যে একরাশ উন্নয়ন কর্মসূচিতে হাত দিয়েছেন সেগুলি রূপায়ণের ফলে উপকার খুব বেশি হবে না বলেই মনে হয়।

হাওড়া জেলার কোনায়, এন এইচ-১ ও এন এইচ-৬-এর মধ্যে একটি ট্রাক টার্মিনাল খোলার পরিকল্পটি সি এম ডি-এর তৃতীয় নগর উন্নয়ন প্রকল্পভুক্ত করা হয়েছে এবং জমি গ্রহণ ও উন্নয়নের কাজ ইতিমধ্যেই যথেষ্ট এগিয়ে গেছে। এই টার্মিনালের কাজ শেষ হওয়াটা আমাদের পক্ষে খুব জরুরি, যেমন জরুরি কোনা এক্সপ্রেসওয়ে এবং দ্বিতীয় হুগলি সেতুর কাজ শেষ হওয়া। কলকাতার বহিঃসীমানায় আরও নানা স্থানে, যেমন ডানকুনিতে, মধ্যমগ্রামে,

সাঁকরাইলে ও পূর্ব কলকাতায় এ ধরনের আরও ট্রাক টার্মিনাল বানাতে হবে। এসব পরিকল্প রূপায়িত না হলে আমরা কলকাতার মধ্যে মালবাহী গাড়ি চলাচল কার্যকরভাবে নিয়ন্ত্রণ করতে পারব না এবং কাজে কাজেই, জন পরিবহন ব্যবস্থায় বর্তমানে যে আপাত অসুবিধা রয়েছে তা ভোগ করতেই হবে।

এ ধরনের মূলগত নানা সীমাবদ্ধতার মধ্যেও, প্রশাসনিক ও নিয়ন্ত্রণমূলক ব্যবস্থার মাধ্যমে জন পরিবহন ব্যবস্থার উন্নতি করার চেষ্টা হয়েছে। গত দশ বছরে অনেক বেশি জায়গায় বাস পৌঁছচ্ছে, বেসরকারি বাসগুলির মোট রুটের দৈর্ঘ্য শতকরা ১০০ ভাগেরও বেশি বেড়েছে। গত তিন বছরে (১৯৮২ থেকে ১৯৮৫) বহু নতুন নতুন রুটে মিনিবাসও চালু হয়েছে। এই একই সময়ে কলকাতায় বেসরকারি বাস চলাচলও প্রায় ৮০ শতাংশ বেড়েছে। মিনিবাসের ক্ষেত্রে বেড়েছে প্রায় ৮৪ শতাংশ। এই সময়ে কলকাতায় বেসরকারি বাস এবং মিনিবাস বেশি চলছে—আগে বেসরকারি বাস পাওয়া যেত প্রায় ২৭ মিনিট অন্তর, এখন পাওয়া যায় ১৭ মিনিট অন্তর; মিনিবাস পাওয়া যেত ২৪ মিনিট অন্তর, এখন পাওয়া যায় ২০.৫ মিনিট অন্তর। কোনও এক গড় কাজের দিনে বি. টি. রোডে নির্দিষ্ট একটি স্থান দিয়ে ১৯৮২ সালে বাস চলেছে ১৮৪৬টি, আর ১৯৮৪ সালে চলেছে ২৪৮২টি। মিনিবাসের ক্ষেত্রে অনুরূপ বৃদ্ধি হল ৩০১ থেকে ৭৩৬।

জন পরিবহনের সুযোগ যাতে বাড়ে, যাতে ঠিকমতো গাড়ি চলে সেজন্য মাঝে মাঝেই একটি অপরিহার্য ব্যবস্থা গ্রহণ করতে হয়, সেটি হল ভাড়ার তালিকা সংশোধন। এটা ঠিকই যে ১৯৮৩ ও ১৯৮৫ সালে বাস ভাড়া সংশোধন করা হয়েছিল এবং আবার এ বছর তা সংশোধন করার কথা। অনুরূপভাবে মিনিবাস ভাড়া গত বছর সংশোধন করতে হয়েছে, এ বছর আবার বাড়ানোর কথা আছে। ট্রাম ভাড়া অবশ্য গত তিন বছরে পরিবর্তিত হয় নি। কেন্দ্রীয় সরকার জ্বালানি এবং অন্যান্য উপকরণের দাম মাঝে মাঝেই বাড়িয়ে দেওয়ার ফলে জন পরিবহন ব্যবস্থায় ভাড়া এভাবে বাড়ানোর প্রয়োজন দেখা দেয়, কারণ রাজ্য সরকারের ত' ঐসব জ্বালানি ইত্যাদির উপর কোনও নিয়ন্ত্রণ নেই। যাত্রীসাধারণের উপর ভাড়া বৃদ্ধির প্রভাব যাতে যথাসম্ভব কম পড়ে সে চেষ্টা আমরা করেছি এবং ভাড়া যাতে যতটা সম্ভব কম বাড়াতে হয় সে চেষ্টা করেছি। কার্যত পশ্চিমবঙ্গে বাস ইত্যাদির ভাড়া এখনও সারা দেশের মধ্যে সব চেয়ে কম, সে তুলনায় শহরতলির রেল ব্যবস্থার ভাড়া খুবই বেশি। গত ক'বছরে রেল ভাড়া ত' দারুণ বেড়েছে।

হুগলি নদীতে নতুন ফেরী সার্ভিসের ক্ষেত্রে ১৯৮০ থেকে ১৯৮৪ সালের মধ্যে কাজের দিনে মোটরচালিত নৌকা পারাপারের সংখ্যা ৩৩০ থেকে বেড়ে ৮২৫-এ দাঁড়িয়েছে। এই ধরনের সাধারণ পরিবহন সেবার বৃদ্ধি, নতুন টার্মিন্যাল নির্মাণ, বাসস্ট্যাণ্ড তৈরি, গুরুত্বপূর্ণ পথগুলির সম্প্রসারণ, যাত্রী প্রতীক্ষালয় স্থাপন—প্রভৃতি সুবিধা (যা বিশদভাবে পরে উল্লেখ করা হবে) ছাড়াও যান চলাচলের ক্ষেত্রে নতুন পরিকল্পনা এবং গাড়ি চলাচল ও পরিভ্রমণ ব্যবস্থার সুষ্ঠু পরিচালনা—এসব কাজ যথাসময়েই গ্রহণ করা হয়েছে যাতে যাত্রীসাধারণ বর্তমান সড়ক পরিবহন ব্যবস্থা থেকে যথাসম্ভব পরিষেবা গ্রহণ করতে পারেন। অপেক্ষাকৃত সরল প্রশাসনিক পদক্ষেপ গ্রহণের ফলেও উল্লেখযোগ্য ফল পাওয়া গেছে। দৃষ্টান্তস্বরূপ, লরি চলাচল নিয়ন্ত্রণ করার ফলে মহাত্মা গান্ধী রোডে বাস চলাচলের গতিবেগ গড়ে ঘণ্টা পিছু

৬.৬ কিলোমিটার থেকে বাড়িয়ে ৮.১ কিলোমিটারে নিয়ে আসা সম্ভব হয়েছে। দিনের নির্দিষ্ট সময়ে শহরের মধ্যবর্তী তিনটি রাস্তাকে একমুখী করায় ঐসব রাস্তায় চলাচলকারি যানবানের গতিবেগ প্রায় দ্বিগুণ বৃদ্ধি পেয়েছে।

পরিবহন সুবিধা বৃদ্ধির ক্রমাগত চাহিদা ও জনসাধারণের আশা পূরণের জন্য এমন ব্যবস্থা নেওয়া হচ্ছে যাতে পরিবহন ব্যবস্থাকে দক্ষ, মিতব্যয়ী ও পরিস্থিতি সাপেক্ষে গ্রহণযোগ্য করা যায়। এইজন্য প্রশাসন, পরিচালন ব্যবস্থা, তত্ত্বাবধান, পরিকল্পনা ও ইঞ্জিনিয়ারিং পরিষেবা প্রভৃতি যুগপৎভাবে ব্যবসায়মুখী করে তোলার জন্য সংহত করা হচ্ছে।

শহরের পরিবহন ব্যবস্থার কাঠামো আরও জোরদার করার জন্য আমাদের সরকারি যান অধিকারকে সুসংহত ও সুবিন্যস্ত করার ইচ্ছা আছে। বিবেচ্য পদক্ষেপগুলি হল—তথ্যাদি সংগ্রহ ও মেরামতি কার্যের আধুনিকীকরণ, মডেল মোটর প্রশিক্ষণ বিদ্যালয় স্থাপন, প্রশাসনিক দপ্তর ও টেস্টিং পরিদর্শন ইউনিট স্থানান্তরকরণ প্রভৃতি। অনুরূপভাবে এই বিভাগের যান চলাচল ও পরিবহন অধিকারকেও নানাদিকে প্রবাহিত করা হবে। পরিবহন থেকে প্রাপ্ত আয় কলকাতা ও রাজ্যের অন্যান্য জায়গার পরিবহন ব্যবস্থা পর্যালোচনা করা এবং প্রয়োজনীয় পরিকল্পনা গ্রহণ ও কারিগরি সহায়তা প্রদান প্রভৃতি কার্যে ব্যবহার করার ব্যাপারেও লক্ষ্য রাখা হবে।

এখন আমরা আমাদের অধীনস্থ আলাদা আলাদা অধিক্ষেত্রসমূহের এবং সংস্থাগুলির কাজের অগ্রগতি ও উন্নয়নের উপর আলোকপাত করব। যেমন সড়ক পরিবহন নিগমসমূহ, কলকাতা রাষ্ট্রীয় পরিবহন সংস্থা।

**কলকাতা রাষ্ট্রীয় পরিবহন সংস্থা**

রাজ্য পরিকল্পনা প্রকল্পের অধীনে ১৯৮৫-৮৬ যোজনাকালে এই সংস্থা ১০০টি নতুন বাসের শ্যাসি সংগ্রহ করেছে। কলকাতা থেকে ফরাক্কা পর্যন্ত দূরপাল্লার একটা নতুন রুট এই সংস্থা চালু করেছে। কলকাতা থেকে রঘুনাথগঞ্জ অবধি আর একটা নতুন রুট চালু করার বিষয় এই সংস্থার বিবেচনাধীন রয়েছে। কলকাতা নগর উন্নয়ন প্রকল্পের অধীনে চারটি ডিপোকে নতুন করে সাজানো, কসবায় একটা নতুন ডিপো নির্মাণ ও একটা কারখানা স্থাপনের কাজ প্রায় শেষ হওয়ার মুখে। ১৯৮৬-৮৭ সালে এই সংস্থার ২০০টি একতলা বাস ও ৩০টি এস এ ডি ডি বাস কেনার পরিকল্পনা আছে। এছাড়াও ফ্লোট ইউনিটসমূহ সংগ্রহ, পুরানো বাসগুলিকে পুনরায় নির্মাণ ও মেরামত এবং বর্তমান ডিপোগুলিকে নতুন করে সাজানোর কাজও হাতে নেওয়ার পরিকল্পনা রয়েছে।

**দুর্গাপুর রাষ্ট্রীয় পরিবহন সংস্থা**

আর্থিক অসুবিধা সত্ত্বেও দুর্গাপুর রাষ্ট্রীয় পরিবহন সংস্থা ১৯৮৫-৮৬ সালে নটি নতুন দূরপাল্লার সার্ভিস ও একটি টাউনশিপ সার্ভিস চালু করেছে। দূরপাল্লার সার্ভিসগুলি হল ঃ— (১) দুর্গাপুর থেকে রামহরিপুর, (২) দুর্গাপুর থেকে ইন্দাস, (৩) দুর্গাপুর থেকে সোনার, (৪) দুর্গাপুর থেকে মালিয়ারা হয়ে পুরুলিয়া, (৫) দুর্গাপুর থেকে হাতীরামপুর হয়ে মানবাজার, (৬) দুর্গাপুর থেকে বোলপুর হয়ে সিউড়ি, (৭) দুর্গাপুর থেকে পাণ্ডবেশ্বর হয়ে সিউড়ি, (৮)

দুর্গাপুর থেকে সিউড়ি হয়ে দুমকা, (৯) দুর্গাপুর থেকে মালদা ও টাউনশিপ সার্ভিসের ক্ষেত্রে বেনাচিতি থেকে শিবপুর। ১৯৮৬ সালের জানুয়ারি মাসে সিউড়িতে একটা সাব-ডিপো খোলা হয়েছে। বেনাচিতিতে একটা টাউনশিপ ডিপো নির্মাণের কাজ চলছে এবং আশা করা যাচ্ছে যে, ১৯৮৬-৮৭ সালে এ কাজ সম্পূর্ণ হবে। দুর্গাপুর রাষ্ট্রীয় পরিবহন সংস্থার কর্মীদের জন্য অমরাবতীতে একটি আবাসন কলোনি ধাপে ধাপে নির্মাণ করার প্রস্তাব রাখা হচ্ছে। এই কাজ ১৯৮৬-৮৭ সালে শুরু হবে। ১৯৮৬-৮৭ পরিকল্পনা বর্ষে পুরানো ও জরাজীর্ণ বাসগুলির পরিবর্তে ১৯টি নতুন বাস ক্রয় করার ও ১০টি পুরানো বাসকে নতুনভাবে তৈরি করার কথাও এই সংস্থার পরিকল্পনায় আছে।

**উত্তরবঙ্গ রাষ্ট্রীয় পরিবহন সংস্থা**

যোজনা বরাদ্দ থেকে বর্তমান আর্থিক বছরে উত্তরবঙ্গ রাষ্ট্রীয় পরিবহন সংস্থা ৩৩টি বাসের শ্যাসি, ১০টি ট্রাকের শ্যাসি ও ১০টি মিনিবাসের শ্যাসি সংগ্রহ করেছে। এইসব শ্যাসির উপর কাঠামো নির্মাণের কাজও হাতে নেওয়া হয়েছে। বর্তমান বাহিনীকে আরও জোরদার করার জন্য ১৯৮৬-৮৭ সালে এই সংস্থার ৬০টি নতুন বাস সংগ্রহ করার পরিকল্পনাও রয়েছে। এই সংস্থা যোজনা বরাদ্দ থেকে নতুন একটা কেন্দ্রীয় কারখানা তৈরির কাজ হাতে নিয়েছে এবং এই কাজ ধাপে ধাপে ১৯৮৯ সালের মধ্যে শেষ করার ইচ্ছা আছে।

উত্তরবঙ্গ রাষ্ট্রীয় পরিবহন সংস্থা নতুন কতকগুলি দূরপাল্লার রুটে সার্ভিস চালু করেছে। রুটগুলি হল যথাক্রমে কোচবিহার থেকে ধুবড়ি, কোচবিহার থেকে বনগাইগাঁও, শিলিগুড়ি থেকে গৌহাটি (আসাম রাজ্যে), শিলিগুড়ি থেকে পাটনা (বিহারে), কোচবিহার থেকে দার্জিলিং (মিনিবাস), কোচবিহার থেকে কলকাতা (রকেট) এবং শিলিগুড়ি থেকে আসানসোল পর্যন্ত। আশা করা হচ্ছে যে খুব শীঘ্রই এই সংস্থা বিহার ও আসাম রাজ্যের মধ্য দিয়ে আরও কিছু সার্ভিস চালু করতে পারবে।

**কলকাতা ট্রামওয়েজ কোম্পানি**

অপেক্ষাকৃত নিরাপদ ও দূষণমুক্ত হওয়ায় ট্রাম শহরের জনসংখ্যার একটা বড় অংশের প্রিয় পরিবহনের মাধ্যম হয়ে দাঁড়িয়েছে। মানিকতলা থেকে উল্টোডাঙ্গা পর্যন্ত ট্রাম সার্ভিসের সম্প্রসারণ—যা স্বাধীনতার পর এই প্রথম, ছাড়াও বেহালা থেকে জোকা পর্যন্ত ট্রাম সার্ভিস সম্প্রসারণের আরেকটি পরিকল্পনা হাতে নেওয়া হয়েছে। এই সম্প্রসারণের কাজে মোট খরচ হবে প্রায় ১৭ কোটি টাকা। এর মধ্যে ২৫টি নতুন ট্রাম ক্রয় ও জোকায় একটা ট্রামডিপো নির্মাণের খরচও ধরা আছে। আশা করা হচ্ছে যে এই প্রকল্পের কাজ ১৯৮৬-৮৭ যোজনা বর্ষেই শেষ হবে। এছাড়াও ১৯৮৬-৮৭ সালের বার্ষিক যোজনায় পুরানো ট্রামগাড়ির আধুনিকীকরণ, ট্রাকশন মোটর, ট্রামলাইন ও ওভারহেড সরঞ্জামের পরিবর্তন প্রভৃতি কাজও হাতে নেওয়া হবে। ২৫টি নতুন ট্রাম তৈরির বরাত ইতিমধ্যেই দেওয়া হয়েছে। আরও ২০টি ট্রামের জন্য খুব শীঘ্রই বরাত দেওয়া হবে। পুরানো জরাজীর্ণ ট্রাকশন মোটর পরিবর্তন করার জন্য ১০০টি নতুন ট্রাকশন মোটরের বরাত দেওয়া হয়েছে। কলকাতা নগর পরিবহন প্রকল্পের অধীনে কলকাতা ট্রামওয়েজ কোম্পানি বৈদ্যুতিক কেবল ও যোগাযোগ ব্যবস্থার উন্নতিসাধন,

ডিপো/টার্মিনালের আলোকসজ্জা ও টালিগঞ্জে একটি প্রশিক্ষণ প্রতিষ্ঠান স্থাপন প্রভৃতি কাজ শেষ করেছে। নোনাপুকুর কারখানা, সাতটি ডিপো ও টার্মিনালের আধুনিকীকরণ, সাব-স্টেশনের উন্নতিসাধন এবং আর একটি নতুন সাবস্টেশন নির্মাণ, ওভারহেড ও স্থায়ী ওয়ে পদ্ধতির উন্নতিসাধন প্রভৃতি কাজ প্রায় শেষ হওয়ার পথে। এই প্রকল্প অনুযায়ী ডবল ট্রাক সেকশনে ২১.৮ কিলোমিটার রাস্তায় নতুন করে ট্রামলাইন বসানোর কাজ ও ট্রামলাইনের ভিত মজবুত করার কাজও শেষ করা হয়েছে। ৫২৬টি ট্রাকশন পোল নতুন করে লাগানো হয়েছে। এছাড়া ৮৬ কিলোমিটার দীর্ঘ জায়গার তার এই প্রকল্প অনুযায়ী নতুন করে লাগানো হয়েছে। এই প্রসঙ্গে উল্লেখ করা যেতে পারে যে দুটো গুরুত্বপূর্ণ রাস্তা যথাক্রমে বেনটিঙ্ক স্ট্রিট ও আশুতোষ মুখার্জি রোডে এখনও ট্রাম সার্ভিস চালু করা সম্ভব হয়নি। এর ফলে কলকাতা ট্রামওয়েজ কোম্পানির প্রতি বছর প্রায় ৯০ লাখ টাকার মতো রাজস্ব বাবদ ক্ষতি হচ্ছে। আমরা মেট্রো রেল কর্তৃপক্ষের কাছে ধর্মতলা থেকে টালিগঞ্জ পর্যন্ত বিশেষ করে বিড়লা তারামণ্ডল থেকে আশুতোষ মুখার্জি রোডের উপর হাজরা রোডের মধ্যের অংশে ও বেনটিঙ্ক স্ট্রিটে ট্রামলাইন পুনরায় পাতা/যোগ করার উদ্দেশ্যে প্রয়োজনীয় অর্থের জন্য আবেদন করেছি।

**ট্রাফিক ইঞ্জিনিয়ারিং ও ঐ সংক্রান্ত কাজ**

উল্টোডাঙ্গায় একটি বাস টার্মিনাস নির্মাণের কাজ শেষ হয়েছে। এই টার্মিনাসটিকে কলকাতা রাষ্ট্রীয় পরিবহন সংস্থা ও উত্তরবঙ্গ রাষ্ট্রীয় পরিবহন সংস্থার দূরপাল্লার বাস সার্ভিসের জন্য ব্যবহার করার প্রস্তাব রাখা হয়েছে।

ডানলপ ব্রিজে আরেকটি বাস টার্মিনাস নির্মাণের কাজ হাতে নেওয়া হয়েছে। তবে হাইকোর্টের একটি আদেশের জন্য নির্মাণের কাজ বিলম্বিত হওয়ায় এই কাজটির অগ্রগতি সন্তোষজনক নয়। দমদম রোডের (বি. টি. রোড থেকে যশোর রোড পর্যন্ত) যান চলাচল পথ উন্নয়ন প্রকল্প এবং গড়িয়াহাট ও হাজরা রোডের সংযোগস্থল উন্নয়নের কাজ প্রায় সম্পূর্ণ। বি. টি. রোডের (রাজা মনীন্দ্র রোড থেকে ডানলপ ব্রিজ পর্যন্ত) সড়ক উন্নয়ন প্রকল্পের কাজ যথেষ্ট এগিয়েছে। বিভিন্ন রুটের বাসের জন্য সাতটি টার্মিনাস তৈরির কাজ শেষ হয়েছে। কলকাতা যান চলাচল ইঞ্জিনিয়ারিং প্রকল্পের ৭টি কাজ সি. এম. ডি. এ হস্তান্তরিত করেছে। এই প্রকল্পের আওতায় উত্তর কলকাতার ৪টি চৌমাথার ও সংযোগস্থলের উন্নয়ন, রাসবিহারী এভিনিউ (অসামরিক ও বৈদ্যুতিক) এবং এ. পি. সি. রোড (অসামরিক) প্রশস্ত করা, রাস্তা আলোকিত করা, গ্যালিফ স্ট্রিটের একটা অংশ এবং এম এন গাঙ্গুলী রোড ও পি কে মুখার্জি রোডের উন্নয়ন ও সংস্কার করা, বিধান সরণীর উন্নয়ন এবং ফেয়ারলি প্লেস ও মেয়ো রোডের মধ্যবর্তী ৪টি সংযোগস্থলের উন্নয়নের কাজে হাত দেওয়া হয়েছে। রাসবিহারী এভিনিউ চওড়া করার কাজ অনেকটা এগিয়েছে। অন্য কাজগুলোও চলছে। আরও ৫০টি যাত্রী প্রতীক্ষালয় তৈরির কাজ হাতে নেওয়া হয়েছে, ফলে এর মোট সংখ্যা বর্তমানে দাঁড়াল ৫৬৫। ব্যাণ্ড (ইডেন গার্ডেন) যাত্রী সুবিধাযুক্ত একটি এবং হাওড়া স্টেশনে (হাওড়ার দিকে) একটি বিশেষ যাত্রী প্রতীক্ষালয় তৈরির কাজ শুরু হয়েছে। বি বা দী বাগে যাত্রী সুবিধার উন্নয়ন সহ বি বা দী বাগের মিনিবাস স্ট্যাণ্ডে বিশেষ যাত্রী প্রতীক্ষালয় নির্মাণের কাজ শীঘ্রই শুরু হচ্ছে।

গড়িয়াহাট রোড (দক্ষিণ)-এর পরিবহন উন্নয়ন কর্মসূচির Transportation Opera-

tion Improvement Programme) অন্তর্ভুক্ত সড়ক সংযোগ উন্নয়নের কাজ শীঘ্রই হাতে নেওয়া হচ্ছে।

উত্তর-দক্ষিণ সড়ক সংযোগ প্রকল্পের (বাগবাজার থেকে পার্ক সার্কাস পর্যন্ত) প্রথম পর্যায়ের কাজ শুরু হয়েছে।

যাত্রী পরিবহন পরিষেবার ক্ষেত্রে রাষ্ট্রীয় পরিবহন সংস্থা ও ট্রামওয়েজ ছাড়াও বেসরকারি বাসগুলিও রাজ্যব্যাপী এক গুরুত্বপূর্ণ ভূমিকা পালন করে থাকে। ১লা জানুয়ারি, '৮৪ থেকে ৩১শে ডিসেম্বর, '৮৫ পর্যন্ত আর. টি. এ., কলকাতা ৮২৫টি বাসের পারমিট দিয়েছে যার মধ্যে ৭৯২টি বাস বর্তমানে রাস্তায় নেমেছে। এছাড়াও, ২৫টি বাস রুটের ক্ষেত্রে ৪৬৩টি এবং ১৭টি মিনিবাস রুটের ক্ষেত্রে ২৭৩টি নতুন পারমিট হাইকোর্টের ইনজাংশনের দরুন স্থগিত রয়েছে। মেটিয়াবুরুজ থেকে হাওড়া রুটে ঐ একই কারণে বেশ কয়েক বছর ধরে নতুন কোনও পারমিট দেওয়া সম্ভব হয়নি। হাইকোর্টের ইনজাংশনের দরুন অটো-রিক্সারও নতুন কোনও পারমিট দেওয়া যায়নি। জাতীয় পারমিটের (National Permit) সংখ্যা উল্লেখ্য হারে বেড়েছে। বর্তমানে এই ধরনের পারমিটের সংখ্যা বেড়ে হয়েছে ৪২৫। ভারত সরকার এক অর্ডিন্যান্স জারি করে জাতীয় পারমিটের ক্ষেত্রে "কোটা" প্রথা তুলে দিয়েছেন। ফলে, কালক্রমে বেশিরভাগ আঞ্চলিক পারমিটগুলিরই জাতীয় পারমিটে রূপান্তরিত হওয়ার সম্ভাবনা রয়েছে। এখন থেকে আর কোনও আঞ্চলিক পারমিট দেওয়া হবে না।

আন্তঃ-জেলা ও আন্তঃ-রাজ্য রুটের সংখ্যাও বেড়েছে। ১৫টি আন্তঃ-জেলা ও ৩২টি আন্তঃ-রাজ্য রুটের উদ্বোধন করা হয়েছে। এস টি এ, পশ্চিমবঙ্গ ৪২টি আন্তঃ-জেলা রুটের অনুমোদন করেছেন। পারমিটগুলি যথাসময়ে সংশ্লিষ্ট আর আর টি এ ইস্যু করবেন। আর টি এ, হাওড়াও ১৯৮৫-৮৬-র মধ্যে ১৮টি নতুন বাস রুটের উদ্বোধন করেছেন।

এমনকি, কোচবিহার, পশ্চিম দিনাজপুর এবং পুরুলিয়ার মতো সুদূর জেলাগুলিতেও ১৯৮৩ থেকে ১৯৮৪ পর্যন্ত এক বছরে বাস/মিনিবাসের সংখ্যা যথাক্রমে ৭৩, ১১০ ও ২২টি করে বেড়েছে। শিল্পাঞ্চলে ১-১-৮৪ থেকে ৩১-১২-৮৫-র মধ্যে বাস/মিনিবাসের সংখ্যা উল্লেখযোগ্য হারে বেড়েছে। কলকাতায় বেড়েছে ৭৯২টি এবং হাওড়ায় ২১৪টি।

গত ১৫ বছর ধরে পারমিট ফী এবং গত ১০ বছর ধরে অন্যান্য ফী'র কোনও সংশোধন হয়নি। (ফী-সমুহের সংশোধিত বর্ধিত হার ১-৪-৮৫ থেকে কার্যকর হয়েছে)। চালকদের প্রকৃত অসুবিধার কথা বিবেচনা করে একটি বিশেষ ধরনের মালবাহী যানের ক্ষেত্রে কর হার ১-৬-৮৫ থেকে কমানো হয়েছে যা পূর্বে বর্ধিত হারে আরোপিত হয়েছিল। তবু, এম ভি ট্যাক্স ও অন্যান্য ফী বাবদ সংগৃহীত রাজস্বের পরিমাণ ১৯৮২-৮৩ থেকে ১৯৮৪-৮৫-র মধ্যে ২২.৩৯ কোটি টাকা থেকে ৩০.৬৭ কোটি টাকার উন্নীত হয়েছে এবং ১৯৮৫-৮৬তে তা ৩৫ কোটি হবে আশা করা যায়।

মোটর গাড়ি থেকে বায়ুদূষণ নিয়ন্ত্রণ করার জন্য বেঙ্গল মোটর ভেহিকেলস রুলস-এর ১২৪ নং ধারাকে সংশোধন করে মোটর গাড়ি থেকে ধোঁয়া ও ক্ষতিকর গ্যাস নির্গমনের অনুমোদিত সীমা কমানো হয়েছে। কলকাতায় ধোঁয়া উদগীরণ ও নির্গমন নিয়ন্ত্রণ করার জন্য আমরা পরিবেশ দপ্তরের সাথেও যৌথভাবে কাজ করছি। ধোঁয়া ও গ্যাস নির্গমনের স্তর

পরীক্ষা করার যন্ত্র সরকারি যানদপ্তর ও বেলঘরিয়ায় সি এস টি সি'র কেন্দ্রীয় ওয়ার্কশপ ও ইউনিট এক্সচেঞ্জ শপে বসানো হবে।

হাওড়া জেলার বাণীতবলায় একটি এম ভি চেকপোস্ট চালু করা হয়েছে। এই চেকপোস্টের মাধ্যমে এম ভি অ্যাক্ট এবং রুলের বিভিন্ন ধারা লংঘনের ৫৪২৩টি ঘটনা ধরা পড়েছে এবং ১-৪-৮৫ থেকে ২৮-২-৮৬-র মধ্যে ১৪.৭১ লক্ষ টাকা আদায় করা হয়েছে। কলকাতা মেট্রোপলিটন জেলার প্রান্তরভাগে এবং আন্তঃ-রাজ্য সীমান্ত এলাকার কয়েকটি জায়গা যেমন শিলিগুড়ি, চিঞ্জিরা, ডালখোলা এবং দুবুদ্দিতে এইরকম আরও কয়েকটি এম ভি চেকপোস্ট বসানো বিশেষ প্রয়োজন।

**ফ্লাইং ট্রেনিং ইনস্টিটিউট**

বেহালায় পরিবহন দপ্তরের ফ্লাইং ট্রেনিং ইন্সটিটিউট এই রাজ্যের পুরুষ ও মহিলাদের বিমান চালনার প্রশিক্ষণ দিয়ে থাকে। বর্তমানে মাত্র তিনটি ট্রেনিং বিমান চালু আছে। গত তিন বছর ধরে আমরা ২টি সেনা বিমান কেনার চেষ্টা করছি কিন্তু কেন্দ্রীয় সরকার বিদেশি মুদ্রা মঞ্জুর না করায় সেগুলি কেনা যায়নি। সম্প্রতি ভারতের "এয়ারো ক্লাব" প্রশিক্ষণের জন্য নিজের ভিত্তিতে একটি আধুনিক বিমান দেওয়ার প্রতিশ্রুতি আমাদের দিয়েছেন। আমরা আশা রাখি ১৯৮৭তে বিমান রক্ষণাবেক্ষণ সংক্রান্ত একটি পূর্ণাঙ্গ (এয়ারক্রাফট মেনটেনান্স ইঞ্জিনিয়ারিং কোর্স) পাঠক্রম চালু করতে পারব, যা সপ্তম পঞ্চবার্ষিকী যোজনার শেষে যথেষ্ট কর্মসংস্থানের সুযোগ সৃষ্টি করবে। এই পাঠক্রম চালু হলে মধ্যবিত্ত ও দরিদ্র শ্রেণীর পরিবারগুলির মেধাবী ছেলেরা যথেষ্ট উপকৃত হবে। বেহালা বিমানবন্দর-সংলগ্ন যে জমিটি পাওয়া গেছে সেখানে একটি এ এম ই ইনস্টিটিউট গড়ে তোলার কাজ খুব শীঘ্রই শুরু হবে।

**অভ্যন্তরীণ জলপথ পরিবহন**

আমরা পূর্বেই উল্লেখ করেছি যে (সড়ক) পরিবহনের পরিপূরক হয়ে ওঠার প্রশ্নে জলপথ পরিবহন প্রচুর সম্ভাবনাময়। আমরা সেজন্যই এই রাজ্যে অন্তর্দেশীয় জলপথ পরিবহন ব্যবস্থার উন্নয়নে বিশেষ গুরুত্ব আরোপ করেছি।

হাওড়া-আর্মেনিয়ান ঘাট, হাওড়া-ফেয়ারলি প্লেস, হাওড়া-চাঁদপাল ঘাট ও শ্যামবাজার হয়ে হাওড়া-বাগবাজার এইসব রুটে যাত্রী ফেরী সার্ভিস চালু করার ফলে কলকাতার লোকেদের প্রভূত উপকার হয়েছে। প্রায় দেড় লক্ষ নিত্যযাত্রী এইসব ফেরী সার্ভিস ব্যবহার করছেন। গত আর্থিক বছরে চারটি ফেরীবোট তৈরি করা হয়েছে আর এগুলো ফেরী সার্ভিসে ব্যবহার করবার জন্য হুগলি নদী জলপথ পরিবহন সমবায় সমিতিকে দেওয়া হয়েছে। হাওড়া রেল স্টেশনে দ্বিতীয় একটি ফেরীঘাট আর কুটিঘাটে একটি ফেরীঘাট চালু করা হয়েছে। তাছাড়া কলকাতার রতনবাবু ঘাট এবং বর্ধমান জেলার কাটোয়ায় পল্টুন ও গ্যাংওয়ে তৈরি করার কাজ চলছে। এই পল্টুন ও গ্যাংওয়েগুলি শীঘ্রই স্থাপন করা হবে। হুগলি নদীতে নাজিরগঞ্জে ফেরীঘাট নির্মাণ ও স্থাপনের কাজও এই বছর শুরু করা হয়েছে। ক্রমবর্ধমান যাত্রীসাধারণের চাহিদা মেটাতে চাঁদপাল ঘাটে দ্বিতীয় ফেরীঘাট নির্মাণের কাজ শুরু হয়েছে। স্থানীয় জনসাধারণের দীর্ঘদিনের দাবি মেটানোর জন্য এই আর্থিক বছরে আমরা চুঁচুড়া ও নৈহাটিতে ফেরীঘাট

নির্মাণের কাজ শুরু করবার সিদ্ধান্ত নিয়েছি।

পুলের লঞ্চগুলি মেরামতের কাজে অসুবিধা দেখা দিয়েছে, কারণ এ বিভাগে কোনও ডক ইয়ার্ড এবং প্রয়োজনীয় স্লিপওয়ে নেই। এইসব ব্যবস্থা না থাকায় জলের নিচে মেরামতির কাজ করবার জন্য কোনও খরচের হিসাবও দেওয়া যাচ্ছে না। এইসব ব্যবস্থা বর্তমান কার্যালয়ে করা যাবে না কারণ প্রতিরক্ষা বিভাগ, যাঁদের কাছ থেকে এই জমি লিজ নেওয়া হয়েছে, আমাদের এ বাড়ি অনতিবিলম্বে ছেড়ে দিতে বলেছেন। আমরা এ অবস্থার অবসান করবার জন্য চেষ্টায় আছি। ডক ইয়ার্ড ও কারখানা স্থাপনের জন্য বিকল্প জমির সন্ধান চলছে। জমি পাওয়া গেলেই নির্মাণের কাজ শুরু হবে।

এই বিভাগের অন্তর্দেশিয় জলযান পরিবহন শাখার নৌ-চলাচল সেল সম্প্রতি সুন্দরবনের সোনাখালি ও কচুবেড়িয়ায় যাত্রী সাধারণের জন্য যাত্রী প্রতীক্ষালয় নির্মাণ করেছে। এই নৌ-চলাচল সেল ১৯৮৬-৮৭ হিঙ্গলগঞ্জ, চেমাগুড়ি, কাকদ্বীপ, পাথরপ্রতিমা, রামগঙ্গা ও মধ্য গুড়গুড়িয়াতে আরও ছয়টি যাত্রী প্রতীক্ষালয় নির্মাণের কাজ শুরু করবেন। এঁরা ইতিমধ্যেই চেমাগুড়ি, পাথরপ্রতিমা, রামগঙ্গা ও মধ্য গুড়গুড়িয়াতে চারটি আর সি সি জেটি নির্মাণের কাজ শুরু করেছেন। এইসব জেটির নির্মাণকাজ অতি শীঘ্রই শেষ হবে বলে আশা করা যায়। ১৯৮৬-৮৭তে আরও পাঁচটি আর সি সি জেটির নির্মাণের কাজে হাত দেওয়া হবে। এগুলো কুলতলি, সন্দেশখালি, পাথরপ্রতিমা, সাগর ও হিঙ্গলগঞ্জে স্থাপিত হবে। এগুলি ছাড়াও অন্তর্দেশিয় জলযান পরিবহন অধিকার ডি পি সি ২৪-পরগনার তরফে বসিরহাটের ইচ্ছামতি নদীতে যান ও যাত্রী ফেরী সার্ভিসের জন্য একটি এল সি টি নির্মাণের কাজ শুরু করেছেন।

একথা সকলেরই জানা যে নির্মিত সমস্ত জিনিসকে ব্যবহারের উপযোগী করে রাখতে হলে তাদের রক্ষণাবেক্ষণ খুবই প্রয়োজনীয়। সেই উদ্দেশ্যে ষষ্ঠবার্ষিক যোজনাকালে নির্মিত জেটিগুলিকে রক্ষণাবেক্ষণ করবার জন্য ১৯৮৬-৮৭র বাজেটে যথাযোগ্য বরাদ্দ রাখা হয়েছে।

**বাস স্ট্যাণ্ড**

বিভিন্ন জেলায় বাস স্ট্যাণ্ড কমপ্লেক্স তৈরি করবার জন্য ১৯৮৫-৮৬তে মোট ৪৩ লক্ষ টাকা ব্যয় করা হয়েছে।

তিনকোণিয়া (বর্ধমান), কাটোয়া, বাগনান, নবদ্বীপ, ঝাড়গ্রাম এবং চুঁচুড়াতে বাস স্ট্যাণ্ড নির্মাণের কাজ সমাপ্তির পথে। ১৯৮৬-৮৭তে আরও বাস স্ট্যাণ্ড নির্মাণের কাজ হাতে নেওয়া হবে, এর জন্য ১৯৮৬-৮৭-র যোজনা বাজেটে যথেষ্ট অর্থ বরাদ্দ রাখা হয়েছে। রাজ্যের বিভিন্ন স্থানে বাসযাত্রীদের জন্য পথের ধারে প্রতীক্ষালয় নির্মাণেরও একটি প্রস্তাব রয়েছে।

সংশ্লিষ্ট পৌরসভা/জিলা পরিষদ দ্বারা যাতে এইসব বাস স্ট্যাণ্ডগুলির রক্ষণাবেক্ষণ করা হয় সেজন্যও প্রয়োজনীয় ব্যবস্থা নেওয়া হয়েছে।

ভারত সরকারের রেলমন্ত্রক কিছু শাখা রেল লাইন বন্ধ করে দেবার প্রস্তাব দিয়েছেন, কারণ তাঁদের মতে এগুলো অর্থকরী নয়। যদিও রাজ্য সরকার কোনও রেল লাইন বন্ধ করবার ব্যাপারে সম্মতি দেননি, তবুও বর্তমান রেল লাইনগুলির যে কোনওটি বন্ধ হয়ে গেলে সড়ক পরিবহনের ওপর আরও চাপ সৃষ্টি হতে পারে।

আমরা জানি যে ভারত সরকার পূর্বে প্রস্তাবিত নতুন রেল যোগাযোগ স্থাপন বা সম্প্রসারণের কয়েকটি প্রকল্প সম্পর্কে মোটামুটি হাত গুটিয়ে ফেলছেন। নিউ জলপাইগুড়ি স্টেশনের সঙ্গে ব্রডগেজসহ মিটারগেজ রেল লাইন দ্বারা শিলিগুড়ি জংশন স্টেশনকে রাঙ্গাপানি স্টেশন হয়ে যুক্ত করার যে প্রস্তাব আগে করা হয়েছিল, তার কোনও অগ্রগতির সংবাদ আমরা জানি না। বজবজ থেকে নামখানা, রাণিগঞ্জ থেকে মাজিয়া হয়ে বাঁকুড়া এবং তমলুক থেকে দিঘা—এইসব রেল লাইন নির্মাণের কাজ ধামা চাপা পড়ে গেছে বলেই মনে হয়। ব্যাণ্ডেল-কাটোয়া শাখার বৈদ্যুতিকীকরণের কাজও রেলওয়ের কর্মসুচিগুলির মধ্যে অন্তর্ভুক্ত হয়নি।

**দুর্ঘটনাজনিত সাহায্য**

আলোচ্য আর্থিক বছরে ১৯৮০ থেকে প্রবর্তিত 'দুর্ঘটনাজনিত সাহায্য প্রকল্প' অনুসারে আমরা পথ-দুর্ঘটনার ক্ষতিগ্রস্তদের সাহায্য দিয়ে চলেছি। ১৯৮৫-৮৬তে আমরা এই প্রকল্পে ৩৯ লক্ষ টাকার সাহায্য দিয়েছি।

সম্প্রতি পথ-দুর্ঘটনার সংখ্যা বিপজ্জনকভাবে বৃদ্ধি পেয়েছে। পথ-দুর্ঘটনার পর এবং আইন-শৃংখলা রক্ষার ক্ষেত্রে হিংসাত্মক ঘটনাও বৃদ্ধি পাচ্ছে। এইরকম বহু ঘটনার পর সরকারি গাড়ি, বিশেষ করে বাসগুলোকে পোড়ানো হচ্ছে বা ক্ষতিগ্রস্ত করা হচ্ছে। এর পরিণামে প্রচুর পরিমাণে সম্পত্তিহানি ঘটছে। পথ-দুর্ঘটনা নিঃসন্দেহে দুর্ভাগ্যজনক এবং এর ফলে যে জীবনহানি ঘটে তাও মর্মান্তিক, কিন্তু সরকারি পরিবহনের গাড়িগুলি ধ্বংস করা বা পরিবহন ব্যবস্থা বিঘ্নিত করা—এগুলো তো তার কোনও প্রতিকার নয়।

সেইভাবেই, শান্তিপূর্ণভাবে বিক্ষোভ প্রদর্শন গণতান্ত্রিক ঐতিহ্যেরই অংশবিশেষ। কিন্তু যখন বিক্ষোভগুলি আইন-শৃঙ্খলা রক্ষার আওতায় এসে পড়ে, তখন স্টেটবাসগুলো কেন যে আক্রমণের লক্ষ্য হয় সেটাই বুঝতে পারি না। আমাদের জানানো দরকার যে ১৯৮৪-৮৫ এবং ১৯৮৫-৮৬তে যথাক্রমে ৬৬৬টি এবং ৫৪৯টি স্টেটবাস এমন সব ঘটনায় ক্ষতিগ্রস্ত হয়েছে যার সঙ্গে যান্ত্রিক গোলযোগের কোনও সম্পর্ক নেই।

এই কথা বলে, মহাশয়, আমরা ৭১নং দাবিভুক্ত ব্যয়বরাদ্দ মঞ্জুরির আবেদন সভার বিবেচনার্থে পেশ করছি।

**Mr. Deputy Speaker :** There is one cut motion on Demand No. 12 from Shri Kashinath Mishra. The cut motion is in order.

There is no cut motion on Demand No. 68

There are two cut motions on Demand No. 69 from Shri Kashinath Mishra. The cut motions are in order.

There are fourteen cut motions on Demand No. 71 from Shri Kashinath Mishra. All the cut motions are in order.

**Demand No. 12.**

**Shri Kashinath Misra :** Mr. Deputy Speaker, Sir, I beg to move that the Amount of Demand be reduced by Rs. 100/-

**Demand No. 69.**

**Shri Kashinath Mishra :** Mr. Deputy Speaker, Sir, I beg to move that the Amount of Demand be reduced by Rs. 100/-.

**Demand No. 71**

**Shri Kashinath Mishra :** Mr. Deputy Speaker, Sir, I beg to move that the Amount of Demand be reduced by Rs. 100/-.

[3-50 – 4-00 P.M.]

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে পরিবহন মন্ত্রিমহাশয় পরিবহনের যে ব্যায়-বরাদ্দ পেশ করেছেন আমি শুধু তার বিরোধিতা করছি না সেই সংঙ্গে পরিবহনে যে অবস্থা তৈরি করেছেন, যে দুর্নীতি, স্বজন-পোষণ এবং চূড়ান্ত বিপর্যয়ের সৃষ্টি করেছেন যার নায়ক মন্ত্রী নিজে তারজন্য তাঁর পদত্যাগ দাবি করে পরিবহন সংক্রান্ত সমস্ত বিষয় একের পর এক তুলে ধরে বিচার বিভাগীয় তদন্ত কমিশনের দাবি করছি এই মন্ত্রীর বিরুদ্ধে। কেন এই দাবি করছি সেটা আমি আপনাদের কাছে জানাচ্ছি। আজকে পরিবহনের গোটা চেহারাটা উত্তরবঙ্গ থেকে দুর্গাপুর পর্যন্ত যদি দেখেন তাহলে পরিবহনের বিভৎস অবস্থা দেখলে চমকে উঠবেন। বাংলার মানুষ ১,২,৩ বছর নয়, ৯ বছর ধরে বিধ্বস্ত পরিবহন ব্যবস্থাকে মুখ বুজে সহ্য করেছে। মন্ত্রিমহাশয় দুর্নীতি, স্বজন-পোষণ, এই নৈরাজ্যের সঙ্গে সরাসরি যুক্ত থেকে একে আরও তুঙ্গে তুলে ধরেছেন। আমি প্রথমে একটা রিপোর্ট, মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার কাছে দাখিল করছি যার কপি আমি চ্যালেঞ্জ করে হাউসে মন্ত্রীদের কাছে জানতে চাই এবং রুলিং পার্টির প্রত্যেকটি সদস্যের কাছে জানাতে চাই। এই প্রশ্নটা কমিউনিস্ট কংগ্রেসের প্রশ্ন নয়, শুধুমাত্র বিরোধিতা করার জন্য আমি এই বাজেটের বিরোধিতা করছি না, এই কাগজ কোনও জায়গা থেকে আমরা তৈরি করে নিয়ে আসিনি, আপনাদের ফাইলের কাগজ, গভর্নমেন্ট অব ওয়েস্ট বেঙ্গল, অফিস অব দি ডাইরেক্টর অব পাবলিক ভেহিকেল্স ডিপার্টমেন্ট, বেলতলা রোড, ক্যালকাটা-২০, ২৭শে জানুয়ারি, ১৯৮৫ সালে টি. কে. দাস, আই এ এস, অফিসার হোম ট্রান্সপোর্ট ডিপার্টমেন্টের সেক্রেটারি দীপক রুদ্রকে লিখছেন, তাতে একের পর এক অভিযোগ করেছেন, যে ইরেগুলারিটিজ, করাপশন হয়েছে তার সাথে মন্ত্রিমহাশয় নিজে যুক্ত রয়েছেন আজকে ৪৫ লক্ষ টাকা দুর্নীতির নায়ক হলেন মন্ত্রিমহাশয় নিজে। এই দুর্নীতি কিভাবে হয়েছে—প্রথম দুর্নীতি হল উনি ঘোষণা করলেন যে কলকাতার উপর আরও ব্যাপকভাবে প্রাইভেট বাসের পারমিট দিতে হবে। সেই পারমিট দেবার জন্য একটা প্যানেল তৈরি করা হল দপ্তর থেকে। উনি সেই প্যানেলকে পুরোপুরি কেটে দিয়ে সেক্রেটারিকে পাত্তা না দিয়ে সি. এর মাধ্যমে নিজে ছোট্ট কাগজে লিখে ৬০০ বাসের প্রত্যেকের কাছ থেকে ২০/২৫ হাজার টাকা নিয়ে লাইসেন্স দিয়েছেন। স্যার, সংবাদপত্রে এই

সম্পর্কে শিরোনামা হয়েছে। যেদিন শিরোনামা হয়েছে তার পরের দিন ওনার পদত্যাগ করা উচিত ছিল এবং অন্য লোকের দায়িত্বে এই দপ্তরের ভার দেওয়া উচিত ছিল। সংবাদপত্রে এই সমস্ত জিনিস বেরুবার পরে তার প্রতিবাদ না করে আজকে তিনি বরাদ্দ নিয়ে হাজির হয়েছেন। স্যার, অত্যন্ত দুঃখজনক ঘটনা আপনাকে বলতে চাই রাজ্য পরিবহন দপ্তরের নির্দেশে আই টি এ-কে পাশ কাটিয়ে একদিকে যেমন ৬০০ বেসরকারি বাসের পারমিট দিয়েছে সেই তথ্য ধরা পড়েছে তেমনি আর একদিকে নির্ভরযোগ্য সূত্রে আরও খবর উত্তরবঙ্গ রাষ্ট্রীয় পরিবহনে প্রত্যেকদিন ১ লক্ষ টাকা ক্ষতি হচ্ছে চুরি হচ্ছে এবং উনি ৯ বছর ধরে সেই চুরির আগে ভাগে থাকছেন তার লায়ন শেয়ার পাবার জন্য। স্যার, আরও ২৫০/৩০০ বাসের পারমিট দেবার জন্য ওনার সি এ সরাসরি টাকা নিয়ে অলরেডি লিস্ট করে রেখে দিয়েছে। আজকে আমরা প্রতিবাদ করলেও সংখ্যার জোরে ওরা ব্যয়-বরাদ্দ পাশ করিয়ে নিয়ে যাবে, কিন্তু তার বিনিময়ে যদি এই জিনিস চলে—একদিকে পরিবহন ব্যবস্থা বিধ্বস্ত হয়ে গেছে, রাত্রি ৮টার পর বাস ট্রাম পাবেন না, বাচ্ছাদের নিয়ে পরিবারের লোক রাস্তায় দাঁড়িয়ে রয়েছে, আর আপনি মন্ত্রী লাল আলো জ্বালিয়ে পাশ দিয়ে চলে যান, সেই মানুষগুলিকে দেখলে আপনারও স্যার, মাথা হেঁট হয়ে যাবে, আপনি যেতে পারবেন না। সেই সঙ্গে পরিবহনে দূষণ কিভাবে করে দিচ্ছে—ওয়ার্ক শপে গেলে দেখবেন নতুন নতুন বাসগুলি সস্তা দামে বিক্রি করে দেওয়া হয়েছে। এমনও খবর আছে বহু বাস এবং ট্রাম নোনা পুকুর ট্রাম ডিপো থেকে সমস্ত রিডাকশন সেলের নাম করে আজকে সিটু, আলিমুদ্দিন স্ট্রিটের বাড়িতে টাকা ভাগাভাগি হয়ে গেছে। এই ব্যাপারে তদন্ত কমিশন বসিয়ে যদি প্রমাণ করতে বলেন তাহলে আমি প্রমাণ করতে রাজি আছি।

এই জিনিস হচ্ছে। স্যার, আপনি অফিসে গিয়ে দেখে আসুন রিডাকশন সেলের মালগুলোর কারা বিক্রেতা এবং কারা ক্রেতা। ছোট বেলায় গল্প শুনেছিলাম রাজা দান করছে এবং রানি দান গ্রহণ করছে। এখানেও তাই হচ্ছে—রাজা বিক্রি করছে এবং সেগুলো অন্যত্র চলে যাচ্ছে। এই রিডাকশন সেলের নাম করে ৩০.১২.৮৩ তারিখে কিভাবে মানুষের দুরবস্থা বেড়েছে সেটা আমি দেখাতে চাই। রেগুলার ড্রাইভার ছিল ২৫৪০, ট্রেনী ড্রাইভার ছিল ১৫০, রেগুলার কন্ডাক্টর ছিল ৪২৩৮ (আমি এটা সি এস টি সি-র কথা বলছি) ট্রেনী কণ্ডাক্টর ছিল ৩৭। ১৯৮৪ সালের ফেব্রুয়ারি মাসে হল রেগুলার ড্রাইভার ২৫৩২, ট্রেনী ড্রাইভার ১৫৬, রেগুলার কণ্ডাক্টর ৪৩৩৭, ট্রেনী কণ্ডাক্টর ৮০। ১৯৮৫ সালে আগস্ট মাসে টোটাল স্টাফ হল ১৪,৫৩০। এই যে স্টাফ বাড়ল সেটা এল আলিমুদ্দীন স্ট্রিট, দমদম এবং বেহালা থেকে এবং শুনলে অবাক হবেন কোনও রকম অ্যাপ্লিকেশন ছাড়া একেবারে সরাসরি এইসব ট্রেনী-দের নিযুক্ত করা হল। তারপর, বাস-এর সংখ্যা যেখানে ৭০০/৭৫০ হবার কথা সেটা কমে গিয়ে কখনও ৬০০, কখনও ৬৩০ হল। এর কোনও উত্তর নেই। ওয়ার্ল্ড ব্যাঙ্ক টাকা দিল ৩০০ নূতন ট্রাম এবং বাস কেনার জন্য। কিন্তু বাস্তবে দেখা গেল আমরা যেদিন সরকার থেকে চলে যাই তখন যে বাস, ট্রামের সংখ্যা ছিল এখন তার চেয়ে কম সংখ্যা হয়ে গেছে ওয়ার্ল্ড ব্যাঙ্কের অনুদান পাওয়া সত্ত্বেও। আমি আশাকরি মন্ত্রিমহাশয় এর উত্তর দেবেন। এবারে আমি দেখাব বাজেট এস্টিমেট কিভাবে বাড়ছে। ক্যালকাটা স্টেট ট্রান্সপোর্টে ১৪ কোটি টাকা রাখা হয়েছে ১৯৮৫-৮৬ সালে এবং ট্রামে রয়েছে সাড়ে দশ কোটি টাকা।

নর্থ বেঙ্গলে ৪ কোটি ৭৫ লক্ষ টাকা, দুর্গাপুরে ১ কোটি ৮৫ লক্ষ টাকা। অর্থাৎ প্রায় ৩১ কোটি টাকা বাজেট এস্টিমেটে দেখা যাচ্ছে। আগের সঙ্গে যদি তুলনা করি তাহলে দেখব প্রায় ২ কোটি টাকা অতিরিক্ত ব্যয় বরাদ্দ বেড়েছে। এই যে ব্যয় বেড়েছে এটা কিন্তু এস্ট্যাবলিশমেন্ট অ্যাণ্ড মেনটেনেন্স-এর ক্ষেত্রে বেড়েছে। মন্ত্রী এবং তাঁর পরিবারের লোকদের গাড়ি ব্যবহারের জন্য, তাঁদের সুখ স্বাচ্ছদের জন্য এবং তাঁর সঙ্গে যুক্ত আমলাদের সুখ স্বাচ্ছন্দের জন্য। এই ব্যয় বেড়ে , এবং ব্যয় হয়েছে। সাধারণ মানুষের সুখ স্বাচ্ছন্দ বৃদ্ধির জন্য এই ব্যয় হয়নি। এঁরা প্রায়ই ভাড়ার ব্যাপারে দিল্লির সঙ্গে তুলনা করেন। আপনারা কি জানেন না, দিল্লিতে হোল নাইট সার্ভিস চালু আছে এবং আপনি প্রয়োজনে বেশি রাতেও গাড়ি পাবেন। কিন্তু এখানে দেখছি রাত আটটার পর গাড়ি পাওয়া যায়না। দিল্লিতে একটি বাস-এর কত কর্মী আছে জানেন কি? আপনারা এখানে কি করছেন—স্টাফ ট্রেনিং-এর নাম করে পার্টির লোকদের ঢুকিয়েছেন। আপনারা যদি দিল্লির বাস-এর সঙ্গে তুলনা করতে যান সেটা হবে বাতুলতা। আপনারা একদিকে টাকার পরিমাণ যেমন বাড়িয়েছেন অন্যদিকে খরচ বাড়িয়েছেন, কর্মীর সংখ্যা বাড়িয়েছেন—কিন্তু বাস-এর সংখ্যা কমছে এবং তার ফলে মানুষের দুর্ভোগ জ্যামিতিক হারে বৃদ্ধি পাচ্ছে। আজকে যদি কেউ হার্ট পেশেন্ট হয় তাহলে তাকে ডাক্তার প্রেসক্রাইব করেন বাস-এ উঠবেন না। একবার চিন্তা করুন গত ৯ বছরে আপনারা দেশকে কোথায় এনে দাঁড় করিয়েছেন। স্যার, আমি মনে করি এঁদের পদ্মশ্রী উপাধি দেওয়া উচিত এবং আমি আপনাকে অনুরোধ করছি এই মর্মে আপনি রেকমেণ্ড করুন। এঁরা যেভাবে পরিবহন সমস্যার উন্নতি করেছে সেটা পৃথিবীর আর কোথাও কোনও মন্ত্রী করতে পেরেছেন কিনা জানিনা। আগে কর্পোরেশনের ময়লার লরিগুলিকে দেখে লোকে আঙ্গুল দিয়ে দেখাত, ওই দেখ কর্পোরেশনের ঝড়ঝড়ে ময়লার গাড়ি যাচ্ছে। আজকে এঁরা মানুষের গাড়িগুলিকে ময়লার গাড়িতে রূপান্তরিত করেছেন। আমাদের এখানে পরিবেশ দপ্তরের মন্ত্রী করা হয়েছে। ভবানীবাবু এখানে থাকলে বলতাম একটা বাস-এর সামনে রবীনবাবুকে বসান এবং পেছনের দিকে আপনি বসে বাড়িতে যান, দেখবেন আপনার ব্রংকাইটিস হয় কিনা। বাস-এর অবস্থা তো আপনারা এরকমই করেছেন। এবারে আমি বলছি কিভাবে ট্রামের সর্বনাশ করা হয়েছে। আমি চ্যালেঞ্জ করছি এবং স্পেসিফিক কেস বলছি। আমহার্স্ট স্ট্রিট থেকে যে নূতন লাইনটা তৈরি হয়েছে সেক্ষেত্রে উইদাউট টেণ্ডার লক্ষ লক্ষ টাকার কাজ কি করে হল মন্ত্রিমহাশয়কে তার জবাব দিতে হবে। এক্ষেত্রে যদি টেন্ডার দেখাতে পারেন তাহলে আমি পদত্যাগ করব।

[4-00 – 4-10 P.M.]

শুধু তাই নয় আজকে আরও যদি শুনতে চান বলতে পারি। চুরির আর এক কথা বলব? ওনাকে পরিবহন মন্ত্রী না বলে he is the minister-in-charge of corruption. যদি বলেন তারপর আমি খুব খুশি হয়ে এটাকে পাশ করিয়ে দিতে রাজি আছি। তারপর আগুন লাগানোর কথা বলি, আগুন লাগালো কি করে? রাজাবাজার ডিপোয় আগুন লাগানো হয়েছে, ১৫০ খানা ট্রাম পোড়ানো হয়েছে। তার হিসাব চাওয়া হ'ল না কেন? ১৫০ খানা ঝকঝকে ট্রাম পুড়িয়ে দেওয়া হ'ল তারপর সেখানে আবার ১৫০ খানা নুতন ট্রামের বন্দোবস্ত করা হ'ল। সেইগুলি পুড়ে গেছে বলে কাগজে কলমে দেখিয়ে দেওয়া হ'ল, ওয়ার্ল্ড ব্যাঙ্কে দেখিয়ে দেওয়া হ'ল। এখানে এই ব্যাপার নিয়ে বার বার বলেছি, এখানে আমি কাগজ-পত্র

নিয়ে এসেছি সেটা দেখাতে পারি—পতিতবাবু আপনার তো বয়েস হয়েছে, আপনি এই সব বলছেন কেন—এই যে ১৫০ খানা ট্রাম পোড়ানো হয়েছে এই ব্যাপার নিয়ে তদন্ত কমিশন হ'ল না কেন? আমি দাবি করেছিলাম জুডিসিয়াল এনকুয়ারি হোক। তখন মুখ্যমন্ত্রী আশ্বাস দিয়েছিলেন যে উনি বিবেচনা করছেন জুডিসিয়াল এনকুয়ারি করবার জন্য। মানুষের টাকায় কেনা সেই ট্রাম সেই নিয়ে কিছু হ'ল না। তার জুডিসিয়াল রিপোর্ট যদি আপনার কাছে থাকে তাহলে আমি এখান থেকে বেরিয়ে যাব, এই হাউসে আর জীবনে আসব না। পারবেন সেই চ্যালেঞ্জ গ্রহণ করতে? পারবেন না। পতিতবাবু পাশে থেকে মন্ত্রীকে প্রোটেকশন দেবার চেষ্টা করবেন না, সারা অঙ্গ ওনার দুর্নীতিতে পচে গেছে, অন্য কাউকে প্রোটেকশন দেবার চেষ্টা করুন। স্যার, প্রভিডেন্ট ফাণ্ডের টাকা এবং ট্রাম ইউনিয়নে ওনাদের লোককে ডিরেক্টর বোর্ডের মেম্বার করে রেখে দেওয়া হয়েছে—নাম বললে বলবেন এখানে নাম বলা যাবে না—মিঃ রাজদেও গোয়ালাকে। অনেক কংগ্রেসি লোককে খুন করেছে এই একটা মাত্র তার যোগ্যতা, তাকে ডিরেক্টর বোর্ডের মেম্বার করে দেওয়া হয়েছে। এটা করে দেওয়ার ফলে সমস্ত কিছু অ্যাপয়েন্টমেন্ট এবং সব কিছু তাঁর মাধ্যমে হচ্ছে। ওখানে আই. এ. এস. এবং আই. পি. এস আমলারা শুধু বসে আছেন, তাদের কোনও কাজ করতে দেওয়া হচ্ছে না। পার্টিবাজির চূড়ান্ত ট্রাম কোম্পানিতে হয়ে গেছে। ওনারা বলেন পার্টিসিপেশন ইন দি ম্যানেজমেন্ট। তাহলে আই. এন. টি. ইউ. সি প্রভিডেন্ট ফাণ্ড এবং ওয়েজ কমিটিতে একেবারে সিকরেট ব্যালটে জিতেছে। তাহলে কেন তাদের নেওয়া হয় না? শুধু রাজদেও গোয়ালাকে নেওয়া হয় কেন? তার উত্তর মাননীয় মন্ত্রিমহাশয় দেবার চেষ্টা করবেন। আরও সর্ব্বনাশের ব্যাপার হয়েছে। মেট্রো রেলের সঙ্গে একটা চুক্তি ছিল। চুক্তি ছিল ভবানিপুর থেকে একেবারে টানা চৌরঙ্গী পর্যন্ত একটা ট্রাম লাইন হয়ে যাবে। ২ বছরের চুক্তি ক্রমশ ৬ মাস, ৬ মাস কেন বাড়িয়ে দেওয়া হচ্ছে। কেন বাড়াচ্ছেন? টায়ার কোম্পানিগুলির সঙ্গে গোপন আঁতাত করা হয়েছে, আমার কাছে সেই সংবাদ আছে। ডানলপের সঙ্গে, মোদির সঙ্গে এবং গুড ইয়ার টায়ারের সঙ্গে লক্ষ লক্ষ টাকার আদান প্রদানের একটা সুন্দর কায়দা করা হয়েছে। যাতে মিনি বাসগুলো, প্রাইভেট বাস গুলো টায়ার কিনে ২ বছরের বেশি চালাতে পারে, যাতে ট্রাম না চলে তার ব্যবস্থা করা হয়েছে। আরো অবাক হয়ে যাবেন স্যার, এই কথাগুলো আমার কথা নয় সমস্ত মানুষের কথা, জোচ্চুরিটা কোনও জায়গায় গিয়ে পৌঁচেছে, কোনও পর্যায়ে গিয়েছে সেটা একটু দেখুন। এটা কংগ্রেস কমিউনিস্টের ব্যাপার নয়, দরকার হলে আপনার ক্ষমতা আছে আপনি টোটালি এক্সপাঞ্জ করে দিতে পারেন—ইট ইজ নট এ কোয়েশ্চেন অফ কংগ্রেস, কমিউনিস্ট। আমাদের সময় ২(বি) বাস চলত বাগবাজার থেকে বালিগঞ্জ পর্যন্ত। স্যার, এখন সেটা এসপ্লানেড পর্যন্ত করে দেওয়া হয়েছে। ৫৫ পয়সা ভাড়া লাগত বালিগঞ্জ থেকে নর্থে যেতে গেলে, ওটা এখন ব্রেক করে দেওয়া হয়েছে, ব্রেক করে ওটাকে এসপ্লানেড করে দেওয়া হয়েছে। এখন যদি কেউ বাগবাজার বা শ্যামবাজার থেকে বালিগঞ্জ যেতে চান তাহলে ডবল ৫৫ পয়সা দিতে হবে। এটা তো 'জোচ্চুরির' চেয়ে অধম জিনিস স্যার। সেম জিনিস করা হয়েছে ১৪ নং বাসের ক্ষেত্রে, এটা বেঙ্গল কেমিক্যাল থেকে বেহালা যাবার কথা। আজকে সেখানে ব্রেক আপ করে দেওয়া হয়েছে—বেঙ্গল কেমিক্যাল থেকে এসপ্লানেড এবং এসপ্লানেড থেকে বেহালা। সুতরাং ভাড়া আলটিমেটলি ডবল করে দেওয়া হয়েছে। স্যার, ২নং বাস পাইকপাড়া থেকে বালিগঞ্জ পর্যন্ত ছিল। সেটাকেও অনুরূপ ভাবে ব্রেক আপ

করে দেওয়া হয়েছে। ৩নং বাস চেতলা টু শিয়ালদা এবং শিয়ালদা টু শ্যামবাজার করে দেওয়া হয়েছে। আগে এটা সরাসরি চেতলা থেকে শ্যামবাজার যেত। কার স্বার্থে এই ব্রেক আপ করা হয়েছে? কার স্বার্থে এই ডবল করেছেন? নরমালি সারা পৃথিবীতে ১০ পারসেন্টের বেশি কোনও দিন ভাড়া বাড়েনি। ডবল ডবল করে ভাড়া বাড়াচ্ছেন আর তার সাথে দোহাই দিচ্ছেন কেন্দ্র পেট্রোলের দাম বাড়াচ্ছেন, ডিজেলের দাম বাড়াচ্ছে। এই তো কিছু দিন আগে লাস্ট বার পেট্রোলের দাম বেড়েছে বলে বাসের ভাড়া বাড়িয়েছেন, ট্রামের ভাড়া বাড়িয়েছেন। ট্রাম পেট্রোলে চলে এটাতো শুনিনি কোনও দিন, ট্রামের ভাড়া এর সঙ্গে বাড়িয়ে দিলেন। যদি এর প্রতিবাদ করেন তাহলে বলা হবে অন্যায় কাজ করা হয়েছে। এই মানুষেরা এক পয়সা ট্রামের ভাড়া বাড়ানো হয়েছিল বলে বাংলা দেশে তিন দিন আগুন জলেছিল, বহু জায়গায় বহু কংগ্রেসের বাড়ি পুড়িয়ে দেওয়া হয়েছিল। আজকে নিয়মিত ভাবে একেবারে রুটিন মাফিক প্রতি বছর জ্যামিতিক হারে ট্রাম এবং বাসের ভাড়া বাড়িয়ে দেওয়া হচ্ছে। এই ব্যাপারে বলবার এবং প্রতিবাদ করবার কোনও ভাষা নেই। আজকে আর. টি.এ-কে বাদ দিয়ে মার্ক্সবাদী কমিউনিস্ট পার্টির কোনও বাড়ির কুকুরকে পর্যন্ত বাসের পারমিট দেওয়া হয়েছে। প্রাইভেট বাস এবং মিনি বাসের পারমিট বাদ দিয়ে যদি ট্রামের পারমিট দেওয়া শুরু করে দেন রবীনবাবু তাহলেও আমরা অবাক হয়ে যাব না।

তাও শুরু করে দিতে পারেন। স্যার, এই অবস্থায় ১২০০ দরখাস্ত এসেছিল আর. টি. এ.র কাছে এবং এই ১২০০ দরখাস্তের সমস্তকে ছিঁড়ে ফেলে দিয়ে নিজের মন মতো ৬০০ কে আলাদা করে পারমিট দিয়েছেন। স্যার, আমি আর একটি দাবি করছি যেটা সম্পূর্ণ বেআইনি। পাবলিক অ্যাকাউন্টস কমিটির মেম্বার আছেন। তারা বলুন যে ট্রাম কোম্পানির ৬ বছরের কোনও অডিটেড অ্যাকাউন্টসের রিপোর্ট এখানে জমা দিয়েছেন কিনা আমি বসে পড়তে রাজি আছি, কেউ একজন ইন্টারফেয়ার করে বলুন এটা এবং একজন মানুষ'ও উঠে বলুন অ্যাকাউন্ট জমা দিয়েছেন কিনা, অডিটেড রিপোর্ট দিয়েছেন কিনা। পাবলিক আন্ডারটেকিং কমিটি থেকে কেউ দাঁড়িয়ে বলুন। কেউ নেই? বই দেখিয়ে দিন যে পাওয়া গেছে। স্যার, তার চেয়েও মারাত্মক খবর শুনুন, উনি নন, আরও বড় দুরে চলে যাবে, যদি স্পর্দ্ধা থাকে তাহলে আমার চ্যালেঞ্জ অ্যাকসেপ্ট করুন, আমি আবার জুডিসিয়াল এনকোয়ারির দাবি করছি। ট্রাম কোম্পানি নেওয়া হয় প্রথম ইউ. এফ. গভর্নমেন্টের আমলে। তারপর আমরা এসে জাতীয়করণ করি। কিন্তু তখন যে টাকার হিসাব করা হয়েছিল আমাদের মুখ্যমন্ত্রীর সময়ে সেই টাকা পেমেন্ট হয়নি। পরবর্তীকালে আমি নাম বলতে চাই না, কিছু কিছু বড় নেতার তদ্বিরে একেবারে খোদ লন্ডনে গিয়ে সিদ্ধার্থ রায় যে টাকা দেবার প্রতিশ্রুতি দিয়েছিলেন তার চার গুণ টাকা এই মাল্টি ন্যাশনাল কোম্পানিকে দিয়ে দেওয়া হয়েছে। আমি আবার চ্যালেঞ্জ করছি, আমার কথা 'মিথ্যা' প্রমাণ করার জন্য জুডিসিয়াল এনকোয়ারি করা হোক। কোটি কোটি গভর্নমেন্টের টাকা মানেই পাবলিকের টাকা। আমি তো বলেছি ৫/১০ হাজার টাকা বা ৫ লক্ষ টাকা হয়—অনেক কষ্ট করে মন্ত্রী হয়েছেন, এটা হয়, ছেড়ে দিতে চাই, কিন্তু কোটি কোটি টাকা যখন চলে যায় তখন আমরা বিরোধী দলের লোক হিসাবে আমাদেরও একটা ভূমিকা থাকে এবং আমরা চুপ করে বসে থাকতে চাই না। এখানে রবীনবাবু রয়েছেন। আজকে পরিবহন সমস্যা যে জায়গায় চলেছে তাতে আমি বক্তৃতা করতেও লজ্জা পাচ্ছি। ওরা চিৎকার করে বলছেন উড়োজাহাজ কেন আসছে না। আদার ব্যাপারীরা

উড়োজাহাজের খবর রাখেন যে, কেন উড়োজাহাজ আসছে না। আজকে কলকাতার রাস্তায় চলা যায় না। কলকাতা পরিবহনে গেলে স্পনডেলাইটিজের রোগী গাদা গাদা বেড়ে যাচ্ছে। কলকাতা রাস্তায় চলতে গেলে আজকে অসুস্থ হয়ে পড়ে বাড়ি ফিরতে পারে না। এমন বহু জায়গার সংবাদ আছে যেখানে বাসের মধ্যে'ই মারা গেছে, এই পরিবহন ব্যবস্থা ওরা করে রেখেছেন ৯ বছর ধরে। এক দু বছর হলে সমালোচনা করলে আমাদের দিকে আঙুল দিয়ে বলতে পারতেন এখানে বসবার জন্য সমালোচনা করছেন অথবা সমালোচনার জন্য সমালোচনা করছেন। কিন্তু ৯ বছর হয়ে গেল নতুন ট্রাম, বাস বেরোয়নি। ৯ বছরে নতুন রাস্তা হয়নি। ৯ বছরে নতুন প্রোজেক্ট নিয়ে, পরিকল্পনা নিয়ে পরিবহন সমস্যার সমাধান যদি হতে না পারে তাহলে কিসের জন্য ব্যয় বরাদ্দ, কার জন্য ব্যয় বরাদ্দ, কার জন্য এই পরিবহন দপ্তর, এটা আজকে ভাবা দরকার। শুধু পরিবহন দপ্তর নয়, এটা আজকে একটা পরিবার দপ্তর হয়ে দাঁড়িয়ে গেছে। এটা পরিবারের দপ্তর। নিজেরা চুপ করে বসে আছেন। কেন বসে আছেন? এখানে বেশির ভাগই মধ্যবিত্ত, নিম্ন মধ্যবিত্ত পরিবার থেকে এসেছেন। আমি ওদের কষ্টের কথা বলি, ওরা বাসে যান। ওরা জানেন বাসে গেলে কিভাবে কি অবস্থা হয়। আমি কিছুদিন আগে উত্তরবঙ্গে গিয়েছিলাম। স্যার, আপনি অবাক হয়ে যাবেন, উত্তরবঙ্গের একটি বাসেও সিট পর্যন্ত নেই, অথচ ভাড়া কয়েক বছরে ৪ গুণ বেড়ে গেছে। ভাড়া চার গুণ বেড়ে গেছে, কিন্তু একটি'ও বাস বাড়েনি। স্যার, বেছে বেছে আমাদের ১৫০ জন আই. এন. টি. ইউ. সি. কর্মীকে ওরা ছাঁটাই করে দিয়েছেন। (ভয়েস, সরকার পক্ষের সদস্য ঃ বেশ করেছে।) বেশ তো করবেন'ই। আপনারা তো মার্ক্সবাদে দীক্ষা নিয়েছেন, লেনিনবাদে দীক্ষা নিয়েছেন, আপনারা বেশ করবেন না তো করবে কে? আমাদের কর্মীকে ছাঁটাই করে দিয়েছেন অথবা সো কজ করে দিয়েছেন। আজকে শ্রমিক ছাঁটাই করলে বেশ করব কথা বলতে আপনাদের ঠোঁট কাঁপে না। শ্রমিক, কৃষকের জমিদারি নিয়েছেন আপনারা। কিন্তু কাঁপবে। দেওয়ালের লেখাগুলি পড়ে শেখেন নি? দেওয়ালের লেখাগুলি পড়বার চেষ্টা করবেন। যদি এই সরকার কোনওদিন পদত্যাগ করতে বাধ্য হয় তা হলে তার মূল কারণ হবে এই পরিবহন সমস্যা। স্যার, মানুষ বীতশ্রদ্ধ হয়ে গেছে, মানুষ পাগল হয়ে গেছে। স্যার, আপনি এই কীড স্ট্রিট পর্যন্ত একবার ঘুরে আসুন। আপনি একটা কমিটি করে দিন, আমরা শুধু কলকাতা একদিন দেখব যে, পরিবহন কেমন করে চলছে। স্যার, আপনি আতঙ্কিত হয়ে যাবেন যে, ডাবল ডেকার বাসগুলি মচ্‌মচ্ করে যায়, আর এগুলির জন্য মেনটেনেন্স বাবদ গাদা টাকা খরচ হয়। মেনটেনেন্সের টাকা কোথায় যায় জানি না, বেহালার দিকে কিছু চলে যায় কিনা তাও আমি বলতে পারব না। যায় কোথায়? স্যার, তারাতলা ডিপো টু বেলঘরিয়া ডিপো ডাঃ রায়ের একটা স্বপ্ন। স্যার, ডাক্তার রায়ের মানস কন্যা এই পরিবহন। উনি নিজে উদ্বাস্তু রাজনীতি করেন। এই উদ্বাস্তুদের প্রোভাইড করার জন্য একটা বিশেষ পরিকল্পনা নিয়ে এই জিনিস তৈরি হয়েছিল।

[4-10 – 4-20 P.M.]

না সেই পরিকল্পনাকে বাস্তবে রূপায়িত করতে পেরেছেন, না কম্পলিট করতে পেরেছেন, না নতুন করে এই ট্রান্সপোর্টকে অন্যান্য স্টেটের মতন উন্নত করতে পেরেছেন। ছোট্ট একটা স্টেট হরিয়ানা সেখানে গেলে দেখবেন, বাসের ভেতরে টি. ভি. চলছে, ভি. সি. আর চলছে।

অবাক হয়ে যাবেন দেখলে যে কি সুন্দর ব্যবস্থা পাঞ্জাব থেকে দিল্লি আসুন বা দিল্লি থেকে বেড়াতে যান। আপনি তো মাঝে মাঝে যান শুনেছি, আপনি তো জানেন, কি ব্যবস্থা সেখানে বাসগুলির। এমন কি বিহারের সঙ্গে তুলনা করলেও অবাক হয়ে যাবেন। রাস্তার কথা বলতে চাই না, রাস্তা তো আর একটা লুঠেরার হাতে দেওয়া আছে, সেটা তো গেছে। আর এর মন্ত্রী—অবাক হয়ে যাই, টেলিফোন খারাপ হয়েছে মন্ত্রী সেই টেলিফোন বগলে করে চলে গেলেন টেলিফোন ভবনে সেটা ফেরত দিতে। তাহলে এই ঝরঝরে বাসগুলি বগলে করে কার কাছে ফেরত দিয়ে আসতে হবে? মন্ত্রী যতীন চক্রবর্ত্তীর মতন এই ঝরঝরে বাসগুলি কি একদিন বগলে করে মন্ত্রী মহাশয়ের বাড়িতে রেখে আসতে হবে, তাঁর গোডাউনে? এইসব হাস্যকর ব্যাপার সেখানে চলছে। স্যার, It is not a question of Congress, Communist. এই যে সিক্রেট পেপার এই সিক্রেট পেপারে বিস্তারিত সমস্ত কিছু আছে। সেই সিক্রেট পেপারের ফটোস্টাট কপি আমি দিচ্ছি। [ * * * .......] এই চুরির বিস্তারিত তথ্য এই কপিতে আছে, আমি সেটা ওঁকে দিচ্ছি তবে কে আমাদের কপি দিয়েছেন সেটা আমি বলব না। আমরা তো আর চুরি করতে যাই নি, কেউ আমাদের দিয়েছেন যে ওঁর বিরোধী। আমাদের লুকিয়ে লুকিয়ে দিয়ে গিয়েছেন। একটা কপি আমরা পেয়ে গিয়েছি। আমি আশা করব, এর প্রতিটি লাইনের জবাব উনি দেবেন। এই বলে এই ব্যয়বরাদ্দের প্রতিবাদ শুধু নয়, মন্ত্রী মহাশয়ের পদত্যাগও দাবি করছি এবং কতকগুলি ব্যাপারে যে জুডিসিয়াল এনকোয়ারি দাবি করেছি বিশেষ করে ঐ ৬শো বাসের পারমিট ইত্যাদির ব্যাপারে আশা করি তারও জবাব দেবেন। পরিশেষে আমি ট্যাক্সি সম্বন্ধে ২/১টি কথা বলব। সমস্ত জায়গায় দেখবেন যে ট্যাক্সির যখন নতুন নতুন মিটার হয় তখন একটা করে কার্ড দিয়ে দেওয়া হয়। আপনি বম্বেতে যান, দিল্লিতে যান, বিদেশে যান দেখবেন সব জায়গায় একটা করে কার্ড দেওয়া থাকে। সেখানে ট্যাক্সি ড্রাইভাররা জেনে নেন যে দু টাকায় কত বেড়েছে সেইভাবে তারা মানুষকে বলে দেন। আর এখানে কি চলছে সে আপনারা সকলেই জানেন। এখানে কত মিটার উঠছে আর কত চাইছে সে আর বলবার দরকার নেই। সব ট্যক্সিওয়ালা দেখবেন, যেদিকে নিজের মুখ সেইদিকে যাবে। আর সার্টেলের কথা কি বলব, সে তো দিনের পর দিন বেড়েই চলেছে। কেন এ জিনিস চলবে? আর সন্ধ্যার পর ট্যক্সিগুলিতে যা হয় সে ক্ষেত্রে মন্ত্রী যদি চোখ বুজে অন্ধ হয়ে থাকেন জানি না কিন্তু আমার সেসব কথা বলতে লজ্জা হচ্ছে। তা ছাড়া এমন কয়েক হাজার ট্যক্সি আছে যেগুলি নিয়ম অনুযায়ী, আইন অনুযায়ী বাতিল বলে ঘোষণা করতে হবে কিন্তু তা না হয়ে সেগুলি দিনের পর দিন রাস্তায় চলছে। মানুষের কাপড় ছিঁড়ে যায়, কেটে যায় কিন্তু তবুও সেই ট্যক্সিগুলি দিনের পর দিন এখানে চলছে, সেগুলি বাতিল করার কোনও ক্ষমতা ওঁর নেই। এই সব ট্যক্সির পেছনে কি ব্যবস্থা আছে তা অবশ্য আমার জানা নেই তবে দেখছি দিনের পর দিন এই জিনিস চলছে। তারপর উনি নতুন করে করেছেন যে প্রাইভেট ওনারদের ট্যাক্সির জন্য ফটো দিতে হবে। আজকে আর. টি. এ. কে একটা যন্ত্রণার জিনিস করে রেখে দিয়েছেন। কোনও মানুষ যদি কষ্ট করে একটা গাড়ি কেনে তাহলে তার পেছনে অন্ততঃপক্ষে ১০ দিন তাকে ছুটতে হবে বেলতলার অফিসে এত ক্লামজি করে দিয়েছেন আইন-কানুন। সারা ভারতবর্ষের কোনও জায়গায় এই

[***....*] Note : Expunged as order by the Chair.

অবস্থা নেই। অন্যান্য স্টেটগুলিতে গিয়ে দেখে আসুন কেমন ভাবে তারা আইন করে দিয়েছেন। মানুষের স্বাচ্ছন্দ্য বিধানের জন্যই তো পরিবহন। স্যার, আজকে যখন আমরা টোয়েন্টি ফার্স্ট সেনচুরির দিকে যাচ্ছি এবং সে ব্যাপারে স্লোগান তুলছি তখন দেখছি এই পরিবহন সমস্যাটাকে আস্তে আস্তে উনি দ্বাদশ শতাব্দির দিকে জোর করে টেনে নিয়ে যাচ্ছেন। স্যার, গতি যদি কমে যায় তাহলে কোনদিন আমাদের কোনও দপ্তরের গতি বৃদ্ধি হতে পারে না। সেখানে কমিউনিকেশন গ্যাপ যদি বৃদ্ধি পায় তাহলে কোনও সরকার অসুস্থ থেকে সুস্থ হতে পারে না। স্যার, আমি পরিবহন মন্ত্রীর বাজেটের বিরোধিতা করছি শুধু তাই নয়, তাঁকে সচেতন করে দিয়ে বলছি এই ঝড় শুধু বিধানসভার ভেতরেই সীমাবদ্ধ থাকবে না, এই প্রতিবাদের ঝড় গ্রামে, গঞ্জে, শহর শহরতলীতে উত্তরবঙ্গ থেকে দক্ষিণবঙ্গে প্রত্যেকটি জায়গায় কালবৈশাখীর ঝড় তুলবে। এই বলে আবার এই ব্যয়বরাদ্দের প্রতিবাদ করে আমি আমার বক্তব্য শেষ করলাম।

**শ্রী শচীন সেন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার পয়েন্ট অব অর্ডার হচ্ছে, আমি আমাদের রুলস অব প্রসিডিওরের রুল ৩২৮-এর প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। এখানে বলা হয়েছে, A member while speaking shall not-make a personal charge against a member; (v)—shall not reflect upon the conduct of any person whose conduct can only be discussed on a substantive motion drawn up in proper terms under the Constitution; (vii)—shall not utter treasonable, seditious, or defamatory words মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে কয়টি বিষয় এখানে আছে, এখানে রুলসে পরিষ্কার করে বলা আছে যে একজন মেম্বার এই ভাবে আজগুবি পার্সোনাল চার্জ করতে পারেন না, রুলে অ্যালাউ করেনা। সেখানে ডিফেম্যাটরি ওয়ার্ডস বারে বারে ইউস করা হয়েছে। এটা করা যায় না। রুলস অব প্রসিডিওরে পারেন না এবং কনডাক্টেও একথা বলা হয়েছে। কাজেই আমি আপনার কাছে বলব যে হাউসের মর্যাদা রক্ষা করার জন্য এটাকে এক্সপাঞ্জ করা উচিত। কেননা, এটা ব্যবহার করা যায় না। এই সম্পর্কে মন্তব্য করা আছে যে 'শ্যাল নট', যখন একজন বক্তব্য রাখছেন সেই জায়গায় পরিষ্কার করে লেখা আছে। কাজেই আমি এই বিষয়ে রুলিং চাইছি।

**Dr. Zainal Abedin :** Mr. Deputy Speaker, Sir, the Discussion on Voting on Demands for Grant—is itself a substantive motion and if the Opposition, and even if the Ruling Front desire, that can be discussed and we are competent enough to criticise the Department and the Minister and he should be prepared to reply to the charges. It is itself a substantive motion. As such, the point raised by my veteran friend, Shri Sachin Sen, may apply to Bijan Setu, not to the dignity of the House.

**মিঃ ডেপুটি স্পিকার :** মাননীয় সদস্য শচীনবাবু যে পয়েন্ট অব অর্ডার রেইজ করেছেন, সেই সম্পর্কে আমি একথা বলছি যে সুব্রতবাবুর বক্তব্যের মধ্যে যদি কোনও আনপার্লামেন্টারি ওয়ার্ডস ইউস করে থাকেন, আমি রেকর্ড দেখব এবং যদি রেকর্ডে দেখা যায় যে কোনও আনপার্লামেন্টারি ওয়ার্ডস ইউস করেছেন তাহলে নিশ্চয়ই সেটা এক্সপাঞ্জ হবে। আর যদি কোনও আনপার্লামেন্টারি ওয়ার্ডস ইউস না করে থাকেন তাহলে এক্সপাঞ্জ-এর কোনও প্রশ্ন আসে না।

[4-20 – 4-30 P.M.]

**শ্রী সুশান্ত ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রিমহাশয় যে ব্যয় বরাদ্দ এখানে পেশ করেছেন তাকে পূর্ণ সমর্থন জানাচ্ছি। আমি এখানে নতুন। আমার অভিজ্ঞতা কম। এখান থেকে যে অভিজ্ঞতা অর্জন করেছি, তাতে মনে হয়েছে যে নোবেল পুরষ্কার ফর ওয়েস্ট বেঙ্গল, অসত্য কথা বলার জন্য, এটা চালু হওয়া উচিত এবং পশ্চিমবাংলার বিধানসভা থেকে আমরা এই অসত্যের জন্য নোবেল পুরষ্কার দেবার জন্য ওঁদের নাম আমরা সুপারিশ করতে পারব। এই কথা বলে, আমি আমার পক্ষে সমর্থন জানাতে গিয়ে সংক্ষিপ্ত বক্তব্য তুলে ধরার চেষ্টা করব। আমি এই বাজেটকে সমর্থন করতে গিয়ে বলতে চাই যে আমার পূর্বে মাননীয় বিরোধী দলের সদস্য সুব্রত বাবু বক্তব্য রাখলেন, আমি তাঁর বক্তব্য ধৈর্য্য ধরে শুনেছি। মাননীয় সুব্রত বাবু এখানে যা বললেন তা সবই সরকারের বিরুদ্ধে বললেন, তিনি মনে করলেন, তিনি যা বললেন তা সবই সত্য কথা, আসলে তিনি পরোক্ষ ভাবে অসত্য কথাই এখানে উত্থাপন করে গেলেন। তিনি বললেন ৬০০ বাসের পারমিট পরিবহন মন্ত্রী দিয়েছেন। এই ৬০০ বাসের যে পারমিট দেবার কথা বলেছেন, তার জন্য ঘুসের প্রসঙ্গ তিনি এখানে উত্থাপন করেছেন। নিজেদের আয়নায় তাদের মুখ দেখার জন্য আমি তাদের পরামর্শ দেব। অতীত দিনের অভিজ্ঞতার কথা তাদের মনে পড়ে যাচ্ছে। যার যত টাকা বাসের পারমিট পাবে সে। এই ছিল আমাদের অভিজ্ঞতা। আজকাল বাসের পারমিটের জন্য টাকা লাগে না, বাসের পারমিটের জন্য দরখাস্ত করলেই পেতে পারে। আজকে সুব্রত বাবু বললেন ৬০০ বাসের কথা, আমি বলতে চাই, বিরোধী দলের মাননীয় সদস্যদের ৬০০ বাস নিয়ে এসে বাসের মালিকরা তো আলিমুদ্দিন স্ট্রিটের রাস্তা দাঁড় করিয়ে রাখেনি। তারা বাস চালান রাস্তাতে, তাতে উপকৃত হন কারা, তা আপনাদের বিচার করার ক্ষমতা নেই। বিচার করবেন জনগণ, যারা বাসে চাপে। আপনারা তো বাসে চাপেন না, সুতরাং বাসের মর্ম কি করে বুঝবেন? তাঁরা তুলনা করলেন বম্বের সঙ্গে দিল্লির সঙ্গে। পরিবহন সম্পর্কে বলতে গিয়ে ভর্তুকির ব্যাপারটা বললেন না তো, দিল্লির পরিবহনের জন্য ভর্তুকি কত কোটি টাকা দিতে হয়? পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকারের টাকা ছাপানোর কল নেই। টাকা ছাপানোর কল থাকলে, তাহলেও জনগণের উপর বোঝা বাড়ত না, তাহলে টাকা ছাপিয়ে জনগণের বোঝাকে লাঘব করতে পারত। ২০০ কোটি টাকা দিল্লি সরকার ভর্তুকি দেন আর পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার পরিবহনের জন্য ভর্তুকি দেন মাত্র ৩১ কোটি টাকা। একবার বিচার করে দেখবেন না, কোনও্ টাকার পরিমাণটা বেশি, ২০০ কোটি বেশি না, ৩১ কোটি বেশি, এই বিচার করার অভিজ্ঞতা নিশ্চয়ই আপনাদের রয়েছে। তাঁরা বলেছিলেন, পেট্রোল ডিজেল এর দামের কথা। দাম বাড়িয়ে, ভাড়া বাড়িয়ে এই সব তারা বলবেন। এটা তো সবচেয়ে যুক্তি সংগত, পরিবহনের প্রধান অঙ্গ ডিজেল এবং পেট্রোল, যে ডিজেল এবং পেট্রোল ছাড়া পরিবহন এক ইঞ্চি অগ্রসর হতে পারে না। ভারতবর্ষের মধ্যে ট্রামটা ব্যতিক্রম, সেটা বাদ দিয়ে আপনি যা চালাবেন, বাস বলুন, মিনিবাস বলুন, তার জন্য ডিজেল এবং পেট্রোলের দরকার। ডিজেল এবং পেট্রোলের দাম কতবার বেড়েছে ১৯৮০ সাল থেকে, সেই পরিসংখ্যান আপনাদের কাছে রয়েছে। আমি সেই পরিসংখ্যান দিয়ে আর ভারাক্রান্ত করতে চাই না। যেখানে ১৯৮০ সালের ১-৮১ সালে এক লিটার ডিজেলের দাম ছিল ১.৫৮ পয়সা,

পেট্রোলের দাম ছিল ৪.১১ পয়সা, তাকে প্রতি বছর প্রশাসনিক ঘোষণার মাধ্যমে দাম বাড়াতে বাড়াতে আজকে নিয়ে এসে দাঁড় করিয়েছেন ১-২-৮৬ সালে এক লিটার ডিজেলের দাম ৩.৫৮ পয়সায় এবং পেট্রোলের দাম হয়েছে ৭.৫৪ পঃ। দাম বাড়বে না ডিজেল পেট্রোলের পরিবর্তে যদি জল দিয়ে পরিবহন ব্যবস্থাকে চালানো যেত তাহলে হয়ত দাম বাড়ানোর দরকার হত না। এই কয়েক বছরের মধ্যে স্পেয়ার পার্টসের দাম কত বেড়েছে, আপনাদের অভিজ্ঞতা রয়েছে আমাদের থেকে বেশি, আপনারা স্বীকার করেন না, গত পাঁচ বছরের মধ্যে ৫০ থেকে ১০০ ভাগ দাম বেড়েছে স্পেয়ার পার্টস তার জন্য দায়ী কি পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার? পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার তো ডিজেল পেট্রোলের দাম বাড়াননা, দাম বাড়ান কেন্দ্রীয় সরকার, কেন্দ্রীয় সরকারের দাম বাড়ানোর জন্য স্পেয়ার পার্টস উৎপাদন করতে খরচ বাড়ে, তার জন্য আজকে পরিবহন ব্যবস্থার খরচ বাড়ছে। দিল্লির সরকার নোট ছাপিয়ে দিল্লি পরিবহনের ঘাটতি পূরণ করে। যখন জিনিসপত্রের দাম বাড়ে তখন তার কর্মচারিদের মাগ্গী ভাতা দেবার ব্যবস্থা করেন, পশ্চিমবাংলার সরকারও দিতে বাধ্য। কর্মচারিদের মহার্ঘ ভাতা বাবদ আজকে থেকে পাঁচ বছর আগে যা দিতে হত, তার থেকে কত বেশি খরচ বেড়েছে, অভিজ্ঞতা তো আপনাদের রয়েছে, আপনারা স্বীকার করবেন না। স্বীকার করলে জনগণের কাছে তো আপনার কিছু বলার তো রাস্তা থাকবে না। ভরতুকির কথা আমি আগেই উল্লেখ করেছি যে, পশ্চিম বাংলায় রাষ্ট্রীয় পরিবহনের ক্ষেত্রে যেখানে ৩১ কোটি টাকা ভরতুকি দেওয়া হয় সেখানে দিল্লিতে ২০০ কোটি টাকা ভরতুকি দেওয়া হচ্ছে। অবশ্য বিরোধী দলের বন্ধুরা এই সমস্ত পরিসংখ্যান বোঝেন এবং জানেন, কিন্তু তথাপি এখানে শুধু বিরোধিতার জন্যই বিরোধিতা করছেন। সারা ভারতবর্ষে সড়ক পরিবহনের ক্ষেত্রে ৫২টি সরকারি সংস্থা রয়েছে, তার মধ্যে মাত্র একটি রাজস্থান রোড ট্রান্সপোর্ট কর্পোরেশন লাভে চলছে, বাকি ৫১টি সংস্থাতেই লস এবং এগুলির জন্য প্রত্যেক সরকারকে কোটি কোটি টাকা ভরতুকি দিতে হচ্ছে। ভারত সরকার পরিচালিত প্রতিটি পরিবহন সংস্থা লসে চলছে এবং ভারত সরকারকে কোটি কোটি টাকা ভরতুকি দিতে হচ্ছে। এখানে বিরোধী দলের মাননীয় সদস্য বাস ভাড়া বৃদ্ধির কথা বললেন। কিন্তু এ কথা বললেন না যে, এই অবস্থার মধ্যে দাঁড়িয়েও পশ্চিম বাংলায় এবং ত্রিপুরায় বাস ভাড়ার হার দিল্লি, ইউ. পি., বিহার প্রভৃতি রাজ্যের চেয়ে অনেক কম। এ কথা জানা সত্ত্বেও উনি স্বীকার করলেন না, কারণ স্বীকার করলে তো আর বিরোধিতা করা যাবে না। আর বিরোধিতাই যদি না করা যায় তাহলে কিসের জন্য এখানে বিরোধী দলের সদস্য হয়ে বসে আছেন! অর্থাৎ বিরোধিতার জন্যই বিরোধিতা করলেন। এ সব সত্য কথা স্বীকার করলেন না।

**Mr. Deputy Speaker :** I call upon Shri Abdul Mannan.

(এই সময় প্রচণ্ড গোলমাল হয় একাধিক সদস্য কথা বলতে
নিজ নিজ আসনে উঠে দাঁড়ান।)

**শ্রী সুশান্ত ঘোষ ঃ** স্যার, আমার বক্তব্য এখানে শেষ হয় নি এবং আমার মনে হয় আমার সময় এখনো শেষ হয় নি।

(গোলমাল)

(এই সময় শ্রী ঘোষের মাইক সংযোগ বিচ্ছিন হয়ে যায়।)

**শ্রী কমল সরকার :** মিঃ ডেপুটি স্পিকার, স্যার, একজন নতুন বক্তা যখন তাঁর বক্তব্য রাখছিলেন তখন তাঁকে আপনি তাঁর বক্তব্য শেষ করবার সুযোগ না দিয়েই অন্য সদস্যকে বক্তব্য রাখতে বলছেন কেন? আপনি তাঁকে বক্তব্য শেষ করার জন্য কোনও ইঙ্গিত না করেই হঠাৎ তাঁর মাইক অফ করে দিলেন কেন? আপনি দয়া করে মাননীয় সদস্যকে তাঁর বক্তব্য শেষ করার সুযোগ দিন।

**শ্রী আবদুল মান্নান :** স্যার, এক সঙ্গে দু'জনে কি করে বলব? হয় ওঁকে বলতে দিন, না হয় আমাকে বলতে দিন।

**শ্রী সুব্রত মুখার্জি :** স্যার, আমি অনুরোধ করছি, আমাদের সদস্য বসে পড়ুন, আপনি সরকার পক্ষের মাননীয় সদস্যকে তাঁর বক্তব্য শেষ করার সুযোগ দিন। স্যার, আপনি লাল-বাতি জ্বালালেন না, কোনও ইঙ্গিত করলেন না, ওঁকে বসিয়ে দিলেন! ওঁকে বলতে দিন। স্যার, ওঁকে বলতে দিন, উনি ওঁর বক্তব্য কমপ্লিট করেন নি। এ ভাবে বলতে না দেওয়া অন্যায়, ইট ইজ এ ব্যাড প্রিসিডেন্ট।

**Mr. Deputy Speaker :** No. No. I have called upon Shri Abdul Mannan.
ওঁর জন্য ৭ মিনিট সময় নির্দিষ্ট ছিল, ৭ মিনিট সময় শেষ হয়ে গেছে। মান্নান সাহেব, আপনি বলুন।

**শ্রী আবদুল মান্নান :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় পরিবহন মন্ত্রিমহাশয় পরিবহন দপ্তরের ব্যয়বরাদ্দের যে দাবি এই সভায় পেশ করেছেন সে দাবির বিরোধিতা করতে উঠে আমাদের মাননীয় সদস্য সুব্রত মুখার্জি বলছিলেন, 'পরিবহন মন্ত্রীর লজ্জা করা উচিত।' আমি এই প্রসঙ্গে সুব্রত বাবুকে বলছি যে, লজ্জাটা পরিবহন মন্ত্রীর নয়, তাঁরই করা উচিত, কারণ এই সমস্ত মানুষ আজকে পশ্চিম বাংলার মন্ত্রী হয়েছেন এবং এঁদের কাছে তাঁকে বক্তব্য রাখতে হচ্ছে। এঁদের কাছে এঁদের সম্বন্ধে কিছু বলতে আমাদের নিজেদেরই লজ্জিত হওয়া উচিত। যাই হোক সুব্রত বাবুর পরে সরকার পক্ষের নতুন বক্তা পরিবহন বাজেটকে যখন সমর্থন করতে উঠলেন তখন আমি ভেবে ছিলাম যে তিনি একের পর এক নতুন বক্তব্য রেখে সুব্রত বাবুর বক্তব্যকে কাউন্টার করবেন। কিন্তু তিনি তা না করে একের পর এক সেই পুরনো শেখানো বুলি আওড়ে গেলেন। নিলর্জ্জের মতো ব্যয়বরাদ্দের দাবিকে সমর্থন করলেন। যে কোরাপশনের চার্জগুলি আজকে আনা হল সেগুলির বিরোধিতা করতে পারলেন না। এর পরেও ওঁরা বলেন, ওঁরা মার্ক্সবাদী, মার্ক্সবাদের দীক্ষায় দীক্ষিত মার্ক্সবাদের শিষ্য। মন্ত্রীর লজ্জা না থাকতে পারে, কিন্তু ওঁর তো লজ্জা থাকা উচিত। কিন্তু আমরা দেখলাম ওঁর সেই লজ্জা নেই। উনি বড় গলায় বাজেটকে সমর্থন করে গেলেন। স্যার, আপনি জানেন লণ্ডন ইন্টারন্যাশনাল ট্রান্সপোর্ট সার্ভিসের একটা বিশেষজ্ঞ দল সি. এস. টি. সি'র ওপর একটা তদন্ত করেছিলেন।

[4-30 – 4-40 P.M.]

তারা তদন্ত করে ৫-৬টি রিপোর্ট দিল। তারা তাদের রিপোর্টে বলেছে প্রাইভেট বাসের সংখ্যা বৃদ্ধি করা হয়েছে এবং এই টেনডেনসিটা ১৯৬৬-৬৭ সাল থেকে দেখা গেছে। ঐ

সময়ে কারা ক্ষমতায় ছিল? ১৯৬৭ সালে যুক্তফ্রন্ট সরকার ক্ষমতায় ছিল। তখন থেকে টেনডেনসি হল প্রাইভেট বাসকে বেশি সংখ্যায় নিয়ে আসতে হবে। স্টেট বাসে কর্মীদের সংখ্যা অত্যন্ত বৃদ্ধি করা হয়েছে। দিল্লিতে ১৯৮২-৮৩ সালে বাস পিছু কর্মীর সংখ্যা হচ্ছে ৯.৩, বোম্বেতে হচ্ছে ১৩.২, মাদ্রাজে হচ্ছে ৯.১ আর কলকাতায় হচ্ছে ২৩.৪। বর্তমানে সেটা বেড়ে হয়ে গেছে ২৪.২। এরসঙ্গে ডিজেলের দাম বাড়ার কি সম্পর্ক? অন্যান্য স্টেট ট্রান্সপোর্টের তুলনায় কলকাতায় স্টেট ট্রান্সপোর্টে কর্মীর সংখ্যা বহুগুণ বৃদ্ধি করা হয়েছে। অন্যান্য স্টেট ট্রান্সপোর্ট করপোরেশনে একই হারে ডিজেলের দাম বৃদ্ধি করা হয়েছে কিন্তু তারা কিভাবে চালাচ্ছে? কেন কর্মীর সংখ্যা বৃদ্ধি করা হয়েছে—এরসঙ্গে ডিজেলের কি সম্পর্ক? অন্যদিকে দিল্লী এবং বোম্বেতে বাসে যে ফেসিলিটি পাওয়া যায় কলকাতা স্টেট ট্রানপোর্টে সেই ফেসিলিটি পাওয়া যায় না। এই হচ্ছে কলকাতা স্টেট ট্রান্সপোর্টের অবস্থা? সেইজন্য নগুন ইন্টারন্যাশনাল ট্রান্সপোর্ট সার্ভিস লিমিটেড এনকোয়ারি করে ফেব্রুয়ারি মাসে যে রিপোর্ট দিয়েছেন সেই রিপোর্টে আরও বলেছেন সময়মতো অকেজো বাসগুলি বাতিল করে নতুন বাস আনার জন্য। কিন্তু আজকে বাসগুলির কি অবস্থা হয়েছে? খারাপ বাসগুলিকে মেরামত করা হয়েছে কি? হয়নি। আপনাদের স্পেয়ার পার্টস রাখার জায়গা নেই। এই সমস্ত কারণে লোকসান দিতে হচ্ছে। ফরেন কনসার্ন এনকোয়ারি করে বলেছেন সি. এস. টি. সির অবনতি এরজন্য দায়ী? তারা ডিজেলের দাম বৃদ্ধির কথা বলেননি। আপনারা তো ডিজেলের দাম বৃদ্ধির জন্য চিৎকার-চেঁচামেচি করছেন কিন্তু ট্রামের ভাড়া বাড়ানো হল কেন? ট্রাম তো ডিজেল কিম্বা পেট্রোল দিয়ে চলে না। আজকে ওরা আমাদের সঙ্গে তুলনা করছেন। আমাদের আমলে কি ছিল? ১৯৬১-৬২ সালে প্রতিটি স্টেট বাস গড়ে দৈনিক ২৬০ কিলোমিটার রান করত আর এখন রান করছে দৈনিক গড়ে ১২৫ কিলোমিটার। এ ব্যাপারে মাননীয় মন্ত্রিমহাশয়কে উত্তর দিতে হবে। আমাদের সময়ে স্টেট বাস ডেলি প্যাসেঞ্জার ক্যারি করত ২২৬৬ আর এখন কত করছে? ১১০০ সামথিং অর্থাৎ কমে যাচ্ছে। এরজন্য দায়ী কে? মাননীয় মন্ত্রিমহাশয় প্রাইভেট বাস বাড়াবার জন্য খুবই উৎসাহী। উনি ৬০০ প্রাইভেট বাস কলকাতায় বাড়িয়েছেন কিন্তু আমার কথা হচ্ছে উনি সারা পশ্চিমবাংলার বিভিন্ন জায়গায় প্রাইভেট বাসের সংখ্যা বাড়িয়ে চলেছেন। ওনার লজ্জা করা উচিত। আমি নিজে ওনার কাছে একদিন গিয়েছিলাম একটি আবেদন নিয়ে। কোনওদিনই ওনার কাছে আমি যাইনি। আমি ওনাকে গিয়ে বললাম সি. এস. টি. সির যে বাসটি আরামবাগ পর্যন্ত যায় সেই বাসটি দুপুরবেলা গিয়ে সেখানে পৌঁছায় এবং রাত্রির বেলাটা কাটিয়ে পরদিন সকাল বেলায় আবার ছাড়ে কলকাতার উদ্দেশ্যে। আমি ওনাকে বললাম আর ৩০ কিলোমিটার এক্সটেণ্ড করে দিন যাত্রী সাধারণের উপকারের জন্য, বাসের সংখ্যা বাড়াতে হবে না, খালি ৩০ কিলোমিটার বাড়িয়ে দিন তাহলেই হবে এবং সাধারণ যাত্রীরা উপকৃত হবে। বাসটি যখন সকাল বেলা আসে তখন আর একটু বাড়িয়ে দিন। কিছুদিন পর দেখা গেল প্রাইভেট বাস সেখানে চলছে। একজন এম. পি. ২৫ হাজার টাকা নিয়ে সেখানে প্রাইভেট বাস চালিয়ে দিলেন। এইসব কথা আরামবাগের সবাই জানেন। মন্ত্রিমহাশয় কবে বাসে চড়েছেন? চড়েননি। রেলমন্ত্রী গনিখান চৌধুরি চেষ্টা করেছিলেন বিভিন্ন প্যাসেঞ্জারদের অসুবিধার কথা জানতে। তাদের কি অসুবিধা সেটা বোঝার চেষ্টা করেছিলেন। সেজন্য বিভিন্ন সময়ে যাত্রীদের সঙ্গে লোকাল ট্রেনে চড়ে গনিখান সাহেব কষ্ট উপলব্ধি

করেছেন। আজকে মাননীয় মন্ত্রিমহাশয় বলুন ক'দিন আপনি বাসে উঠে এইসব করেছেন? বাসে উঠে প্যাসেঞ্জারদের দুঃখ উপলব্ধি করতে পেরেছেন কি? পারেন নি। মন্ত্রিমহাশয় কোনওদিন বাসে চড়েন না, অবশ্য সি. পি. এমের এম. এল. রাও বাসে চড়েন না। সুতরাং সাধারণ যাত্রীদের দুঃখ-কষ্টের কথা কি করে বুঝবেন? আজকে গ্রামাঞ্চলে প্রাইভেট বাসের কি অবস্থা? বাসের ছাদ থেকে আরম্ভ করে পাদানি এবং বাম্পারে পর্যন্ত জায়গা থাকে না, সর্বত্র যাত্রী বোঝাই হয়ে বাসগুলি যায়। যাত্রীরা মাঝখান থেকে উঠতে পর্যন্ত পারে না। এরজন্য আপনি কি করেছেন? আর. টি. একে বাস বাড়াবার অনুমতি কেন দিচ্ছেন না? ১৯৭২-৭৩ সালে যে বাসের সংখ্যা ছিল আজ ক্রমশ সেই সংখ্যা কমে আসছে। আপনি সি. এস. টি. সির বাস নাই বা দিতে পারলেন কিন্তু আর. টি. একে বলুন গ্রামাঞ্চলে বাসের সংখ্যা বৃদ্ধি করতে? আপনি তো ৪-৫ বছর হল মন্ত্রিত্বে আছেন এবং বামফ্রন্ট সরকার ৯ বছর হল আছেন ক্ষমতায়, কিন্তু এক'বছরে পরিবহন ব্যবস্থার কি কিছু উন্নতি করতে পেরেছেন? পারেননি। আপনি আজ মন্ত্রিত্বে আছেন কিন্তু যেদিন থাকবেন না—অবশ্য আপনি এই ৬০০ বাস পারমিট দেওয়ার দৌলতে চিরকাল গাড়ি চড়ার সুযোগ পাবেন। কিন্তু সাধারণ মানুষদের বাসে চড়ে যেতে হয়, তাদের কি অবস্থা হবে সেটা ভেবে দেখেছেন কি? সুতরাং আপনি কি করে দাবি করেন যে পরিবহন ব্যবস্থার উন্নতি করতে পেরেছেন? সরকার থেকে প্রকাশিত ইকনমিক রিভিউ বইতে লেখা থাকে সরকার কতটুকু উন্নতি করতে পেরেছেন আর কতটুকু উন্নতি করতে পারেননি।

কিন্তু অত্যন্ত লজ্জার কথা এবারে যে ইকনমিক রিভিউটা আমাদের দিয়েছেন সেখানে একটা অর্ধসত্য পরিবেশন করা হয়েছে। সরকার লজ্জায় মুখ দেখাতে পারবেন না। বলে ইকনমিক রিভিউতেও তঞ্চকতা করা হয়েছে। সব ডাটাগুলোকে সাপ্রেস করে দেওয়া হয়েছে। ইকনমিক রিভিউতে বলা নেই যে এ বৎসর বাস প্রতি কর্মীর সংখ্যা কত। কেন বলা নেই? আমরা ইকনমিক রিভিউ থেকে না পেলে কোথা থেকে পাব? ওখান থেকেই তো আমরা বাজেট নিয়ে আলোচনা করব। ঐ জন্যই তো আমাদের দিয়েছেন, কই, সেখানে তো বললেন না এবারে বাস প্রতি কর্মীর সংখ্যা কত। কেন বলেন নি, লজ্জায় বলেন নি, না? আমরা বার বার উদাহরণ তুলে দেখাব যে অন্য জায়গায় কত বেড়েছে। আজকে ইকনমিক রিভিউ তে মোট বাসের সংখ্যা পর্যন্ত নেই। এমন একটা অবস্থা দেখিয়েছেন সেখানে যে মোট বাসের সংখ্যা কত সেটা পর্যন্ত বলা নেই, শুধু বলেছেন কাজে লাগাবার বাসের সংখ্যা কত। আমরা কি করে বিচার করব যে কত বাস আছে, কত বাস তার মধ্যে কাজ করছে। ওঁরা ভয়ে বলতে পারছেন না যে আজকে মোট বাসের সংখ্যা কত এবং সেই বাসের মধ্যে কত বাস চালু আছে। ওঁরা লজ্জায় বলতে পারছেন না এবং সেজন্য ইকনমিক রিভিউতে সেটাকে সাপ্রেস করে গেছেন। শুধু তাই নয় স্যার, আমরা জানিনা যে আমরা কোনও বদ্ধ পাগলের দেশে বাস করছি। ওনাকে পশ্চিমবঙ্গের বিধানসভায় না এনে আমার জেলায় পাঠিয়ে দিন, মানকুণ্ডু মেনটাল হসপিটালে থাকার ব্যবস্থা করে দেব। তা না হলে রাঁচীতে, অতদূরে নিয়ে যাবার আমার পয়সা নেই, আমি মধ্যবিত্ত ঘরের ছেলে। এই রকম একটা লোক। আমরা তো কোনও হিসাব পাচ্ছি না। আপনি যদি ইকনমিক রিভিউটা একটু পড়ে দেখেন তাহলে সি.

এস. টি. সি'র হিসাবে যে কি রকম গরমিল তা দেখতে পারেন। ১৯৮৩-৮৪ এবং ১৯৮২-৮৩ তে লোকসানের কোনও হিসাব নেই এবং গতবারের সঙ্গে এবারের কোনও মিল নেই। শুধু তাই নয়, গত বারের ইকনমিক রিভিউর পরিসংখ্যান পরিশিষ্ট বইটা আমাদের দেওয়া হয়েছে মন্ত্রিমহাশয় সেটা একটু খুলে দেখতে পারেন। ১৩৪ এবং ১৩৫ পাতায় ১৯৮২ এবং ১৯৮৩ সালের লোকসান বলা হয়েছে ১৯ কোটি ৯৯ লক্ষ ৮৯ হাজার টাকা। ঐ বইয়ের আর এক জায়গায় ১৭৫ পৃষ্ঠায় হচ্ছে ২১ কোটি ৬ লক্ষ ৮৭ হাজার, আমরা বুঝতে পারছি না কোনও ফিগারটা ঠিক। আবার ১৯৮৩-৮৪র লস বলা হয়েছে, গত বারের যে ইকনমিক রিভিউ দেওয়া হয়েছে তার এগারোর দুই টেবিলে বলা হচ্ছে ২২ কোটি ৮৩ লক্ষ, আর এবারে যে ইকনমিক রিভিউ দেওয়া হয়েছে তার ছয়ের বাইশ টেবিলে বলা হচ্ছে পশ্চিমবঙ্গে লস হয়েছে ২৩ কোটি ২০ লক্ষ ৩৯ হাজার টাকা। হাউসকে যে লোকটা মিসগাইড করে তাকে কি বলবেন? আজকে বুঝতে হবে যে কেন আলোচনা করব। মাননীয় মন্ত্রিমহাশয় যে তথ্য দিয়েছেন সেই তথ্য বিকৃত অসত্য তথ্য আমাদের কাছে প্লেস করেছেন। আজকে আমরা জানি পশ্চিমবঙ্গের পরিবহন যদি এমন থাকে—ওঁকে করাপশন মিনিস্টার বলা হয় তাই নয়—আজকে গোটা পরিবহন ব্যবস্থাকে ধ্বংস করে দিয়েছেন। নিজের পরিবার এবং নিজের সংস্থাকে দেখার জন্য আজকে পরিবহন ব্যবস্থাকে ধ্বংস করে দিয়েছেন। আজকে গ্রামের মানুষ বলুন, নর্থ বেঙ্গল স্টেট ট্রান্সপোর্টের সমস্ত জায়গায় একই অবস্থা হয়েছে। স্যার, এঁরা হলেন সর্বহারা নেতা। এঁদের লজ্জা করা উচিত, যারা সি. এস. টি. সি'র প্রভিডেন্ট ফাণ্ডের ৯০ লক্ষ টাকা ভেঙ্গে, শ্রমিকের টাকা ভেঙ্গে খরচ করতে পারে তাদের লজ্জা করা উচিত। ওঁরা শ্রমিক দরদের কথা বলেন। ট্রাম কোম্পানির প্রভিডেন্ট ফাণ্ডের ১২ কোটি টাকা ভেঙ্গে খরচ করে ফেলে তারা আবার শ্রমিক দরদের, শ্রমিক আন্দোলনের কথা বলে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই মন্ত্রী আজকে ক্ষমতায় এসে নিজের পরিবারকে দেখার জন্য গোটা পরিবহন ব্যবস্থাকে ভেঙ্গে দিয়েছেন, সেজন্য আজকে তাঁর ব্যয় বরাদ্দের দাবির বিরোধিতা করে আমাদের কাট মোশনের প্রতি সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

[4-40 – 4-50 P.M.]

**শ্রী সুরেশ সিংহ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় পরিবহন মন্ত্রিমহাশয় যে ব্যয় বরাদ্দের দাবি উত্থাপন করেছেন সেটাকে আমি সমর্থন করি এবং সমর্থন করতে গিয়ে যে পয়েন্টের উপর বেশি করে জোর দিয়ে বলব সেটা হচ্ছে নর্থ বেঙ্গল স্টেট ট্রান্সপোর্টের কথা। আমি নিজে উত্তরবঙ্গের মানুষ। উত্তরবঙ্গ রাষ্ট্রীয় পরিবহন কর্পোরেশনে লোকসান হচ্ছে, চুরি হচ্ছে—এটা অস্বীকার করি না, কিন্তু কংগ্রেস আমলে এর চেয়ে বেশি চুরি ছিল। আজকে উত্তরবঙ্গ রাষ্ট্রীয় পরিবহনকে কি করে লাভবান করা যায় সে সম্বন্ধে আমি এখানে কয়েকটি কংক্রিট সাজেশন রাখছি। যেমন আমার বিধানসভা কেন্দ্র বিহার রাজ্যের লাগোয়া। সেখানে দেখতে পাচ্ছি যে, বিহার রাষ্ট্রীয় পরিবহন নিগমের বাসগুলিকে মজঃফরপুর, গয়া, রাঁচী প্রভৃতি জায়গা থেকে পশ্চিমবঙ্গে পাঠাচ্ছে। কিন্তু পশ্চিমবঙ্গে কেবল শিলিগুড়ি পুর্ণিয়া রুট রয়েছে। কিন্তু আজকে শিলিগুড়ি থেকে যদি শিলিগুড়ি-গয়া, শিলিগুড়ি-রাঁচী, শিলিগুড়ি-মজঃফরপুর রুটে উত্তরবঙ্গ রাষ্ট্রীয় পরিবহন কর্পোরেশনের বাস আমরা দিতে পারি তাহলে উত্তরবঙ্গ

যথেষ্ট লাভবান হবে। প্রস্তাব রাখা হয়েছে যে, এই বছর উত্তরবঙ্গ পরিবহন কর্পোরেশনের জন্য ৬০টি বাস কেনা হবে। এটা পর্যাপ্ত নয়। উত্তরবঙ্গের অন্যতম প্রধান যোগাযোগ ব্যবস্থা হচ্ছে রাজপথ, রেলের সঙ্গে বালুরঘাট-এর কোনও যোগাযোগ নেই। তাই আজকে বালুরঘাটের সঙ্গে যোগাযোগ করবার জন্য যদি করণদিঘা-বালুরঘাট, সোনাপুর-বালুরঘাট রুট, যে রুটে রাষ্ট্রীয় পরিবহণের বাস নেই, সেখানে আজকে যদি এন. বি. এস. টি. সির বাস দিতে পারেন তাহলে আজকে সেখানে যে লোকসানটা হচ্ছে চুরি এবং পেট্রোল, ডিজেলের দাম বেড়ে যাবার জন্য—তার ক্ষতিপূরণ হবে। তার সঙ্গে যদি ঐ সংস্থার বাসের সংখ্যা আরও বাড়ানো যায় তাহলে আগামী দিনে আমরা আরও লাভ করতে পারব বলে আমার বিশ্বাস। আমি মাননীয় পরিবহন মন্ত্রিমহাশয়কে বলব, বিহার সরকার যেমন তাঁদের রাষ্ট্রীয় পরিবহনের বাস মজঃফরপুর, গয়া, রাঁচী প্রভৃতি বিভিন্ন জায়গা থেকে শিলিগুড়ি পর্যন্ত চালাচ্ছেন, তেমনিভাবে বিহারের নানা ইমপর্টেন্ট জায়গায় রেসিপ্রোকাল বেসিসে যদি বাস দিতে পারি, তাহলে লাভ হতে পারে। তাছাড়া পুর্ণিয়া থেকে রায়গঞ্জ পর্যন্তও বিহার পরিবহন সংস্থার বাস বর্তমানে চলছে। এক্ষেত্রে আমরা যদি রায়গঞ্জ থেকে পুর্ণিয়া পর্যন্ত সরকারি বাস দিতে পারি তাহলেও আমরা লাভবান হব বলেই ধারণা।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে দুর্ঘটনাজনিত ব্যাপারে ক্ষতিপূরণের পরিমাণটা পর্যাপ্ত নয়। বর্তমানে এক্ষেত্রে ২,০০০ টাকা দেওয়া হয়। আমার এলাকায় আমি দেখেছি, বহু ছেলে রাস্তায় আহত হয়ে হাসপাতালে পড়ে থাকে, অনেকে মারা যায়। কিন্তু সলেশিয়াম ফাণ্ড থাকে এস. ডি. ওর কাছে। ঘটনা ঘটবার পর সেটা ট্রাইব্যুনালে যায় এবং তারপর এস. ডি. ওর সেই সলেশিয়াম ফাণ্ড থেকে টাকা পেতে পেতে অনেক দেরি হয়ে যায়। সেখানেও ক্ষতিপূরণের পরিমান করা হয়েছে মাত্র ২,০০০ টাকা। আজকে ক্ষতিপূরণের এই টাকা বাড়ানো উচিত বলে আমি মনে করি। এই কথা বলে মাননীয় মন্ত্রিমহাশয়-এর উত্থাপিত ব্যয় বরাদ্দকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনাকে ধন্যবাদ। স্যার, অন এ পয়েন্ট অফ ইনফর্মেশন, আপনি জানেন যে, প্রধানমন্ত্রী রাজীব গান্ধী মুসলিম মহিলাদের স্বার্থ রক্ষার জন্য একটি বিল এনেছেন। আজকে সেই বিলের সমর্থনে হাজার হাজার মুসলিম মহিলা মিছিল করে এসেছেন—এটা হাউসকে জানাচ্ছি।

**শ্রী শিশির অধিকারী :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় পরিবহন মন্ত্রী আজকে এখানে যে বাজেট বরাদ্দ পেশ করেছেন তার বিরোধিতা করে দুই-একটি কথা বলতে চাই। আমাদের পক্ষের চিফ হুইপ একটু আগে অনেক কথা স্পষ্টভাবে এখানে বলে গেছেন। আজকে পরিবহনে একটি জিনিস লক্ষ্য করছি যে, ঐ দপ্তরে কোনওরকম আইনকানুন মানা হয় না। আজকে মফস্বলে যেসব ঘটনা ঘটছে তার দুই-একটি মাননীয় মন্ত্রীর কাছে তুলে ধরতে চাইছি। মাননীয় মন্ত্রিমহাশয় জানেন যে, জেলার আর. টি. এর অফিসগুলি মোটর ভিহিকল্ অ্যাক্ট অনুযায়ী পরিচালিত হয়। আপনাদের দুই-একজন অফিসার চিঠি দেওয়ায় একটি বাসের চেসিস বা একটি লরি চেসিস যখন কেনা হয়, সেই লরি কিন্তু আইনের আওতায় পড়ে না। সেখানে বলেছে, হোয়েন দি চেসিস ইজ প্রপেলড অন দি রোড টু ক্যারি

গুডস তখন ট্যাক্স চার্জ করা হবে। এখানে অদ্ভুত ঘটনা হল, মেদিনীপুরের আর. টি. এর একজন অ্যাসিস্টেন্ট সেক্রেটারি এক শার্কুলার জারি করে ডিলারদের বলেছেন—যেদিন থেকে চেসিস ডেলিভারি নেবে, বাস তৈরি হোক বা না হোক, সেদিন থেকে তাদের ট্যাক্স দিতে হবে; মাল ক্যারি করুক বা না করুক, লরিকে ট্যাক্স দিতে হবে। ঐ ব্যক্তিরা হাই কোর্ট করে রেজিস্ট্রেশন নাম্বার নিচ্ছেন। এটা ফর ইয়োর ইনফরমেশন আপনাকে বলছি, দয়া করে আপনার বক্তৃতায় আপনি এটা পরিষ্কার করে বলবেন। আর. টি.এ-কে ভেঙ্গে ডিস্ট্রিক্ট থেকে ভেঙ্গে সাব-ডিভিসনে নিয়ে গেছেন, মাসে একদিন, ১৫ দিনে একদিন ইন্সপেক্টর পাঠানো হয়। গাড়ি অ্যাক্সিডেন্ট হলে সেই গাড়ি পড়ে থাকলেও কেউ যায় না। ইন্সপেক্টরের দক্ষিণা যে পাবলিক বাস, পাইভেট কার বা ট্রাক দিতে পারবে তার গাড়ি ৩-৪ দিন বাদে রিলিজ হয়। জনগণের স্বার্থে ২৪ ঘন্টার মধ্যে এইগুলিকে রিলিজ করা দরকার বলে আমি মনে করি। আমি আরও বলতে চাই অ্যাডিশনাল এমপ্লয়মেন্ট স্কীমে কেন্দ্রীয় সরকার টাকা দিচ্ছে, মিটিং হয়ে বস্তাবন্দি হয়ে পড়ে আছে মাসের পর মাস বছরের পর বছর, পশ্চিমবঙ্গ সরকার টাকা দিচ্ছে না। কেন দিচ্ছে না? আপনার আর. টি. এ ঘুস নিল, অফিসাররা ঘুস নিল বেকার ছেলেদের ফাইল এখানে এলো, বছরের পর বছর আপনার দপ্তরে বন্দি হয়ে পড়ে আছে। অদ্ভুত ব্যাপার, যাদের টাকা দিলেন মন্ত্রিমহাশয় দয়া করে এটা শুনুন—কিছু লোক টাকা ফেরত দিতে চায়। কিন্তু কোনও হেডে টাকা ফেরত দেবে? আপনার আমলাদের জিজ্ঞাসা করে দেখুন কোনও হেড নেই। সরকারি অর্থ, জনগণ ফেরত দিতে চায় কিন্তু এমন কোনও হেড নেই যে সেখানে টাকা ফেরত দেবে। এই ব্যাপারটা আপনার আর. টি. এ এবং সেক্রেটারি জানেন। আর. টি. এ যদি ভাগ হয়ে থাকে তাহলে জেলায় কেন সাব-ডিভিসনে কেন দেওয়া যাবে না? সাব-ডিভিসনের অফিসাররা বা আর. টি. এ-রা কেন পারমিট ইস্যু করতে পারবেন না? এটা আপনাকে দেখতে হবে। দীর্ঘ রাস্তা পার হয়ে এসে তারা লাইন দিয়ে পারমিট নিতে আসেন, কেন এটা হবে না? এম. এল. এ-রা কেউ কেউ আবার এখানে চিৎকার করছেন, পশ্চিমবাংলার বাইরে যান সেখানে এম. এল. এ এবং এম. পি-দের আলাদা করে সিট আছে এবং সেটা সিটের পেছনে লেখা আছে। কিন্তু এই জিনিস পশ্চিমবাংলায় নেই। মহিলাদের সিট পর্যন্ত উঠিয়ে দিয়েছেন, অদ্ভুত ব্যাপার। আজকে এই অবস্থার সৃষ্টি হয়েছে এখানে। যে রাস্তা দিয়ে আপনার বাস চলছে সেই রাস্তাগুলি ঠিক আছে কিনা সেটা আপনাকে দেখতে হবে, আপনার পরিবহন দপ্তরকে দেখতে হবে। বাস স্ট্যাণ্ডগুলি ঠিক আছে কিনা সেটা দেখতে হবে। কলিকাতার নাকের কাছে নাগেরবাজার, সেখানে ভোলানাথ সেন মহাশয় ফার্স্ট ফেজের টাকা দিয়ে চলে গেলেন, সেকেণ্ড ফেজের টাকা মিউনিসিপ্যালিটিকে দিয়ে দিলেন। মিউনিসিপ্যালিটি ঘর তৈরি করে সেলামী বাবদ টাকা নিচ্ছে এবং রোজগার করছে। বাসের এত জ্যাম হচ্ছে যে মনে হয় সেখানে মানুষের উপর দিয়ে বাস চলছে। বাস টারমিনাস উঠে গিয়েছে, সাউথ দমদম মিউনিসিপ্যালিটি সেখানে একটা লুটিং চালাচ্ছে। হাওড়ার কদমতলায় যে অবস্থা সামান্য জায়গার ভেতর দিয়ে আপনার দপ্তর যে গাড়ি চালায় সেই গাড়ি পরিষ্কার ভাবে চালানো যায় না। সমস্ত গাড়ি জ্যাম হয়ে দাঁড়িয়ে থাকে। সেটা দেখার দায়িত্ব আপনার দপ্তরের নয়? মাননীয় মন্ত্রিমহাশয়কে বলতে চাই পারমিট ইস্যুর ব্যাপারে সরলীকরণ করা দরকার। কি ভাবে সরলীকরণ করা যায় সেই ব্যাপারে একটু চিন্তা ভাবনা করা দরকার।

কাগজে বেরিয়েছে ৬০০ রুট দিয়ে লক্ষ লক্ষ টাকা নেওয়া হয়েছে। হাউসের বাইরে আমাকে বললে আমি নাম বলে দিতে পারি যে পতিত বাবুর জেলায় তাঁদের চেয়ারম্যান কি কীর্তি করেছেন। হাওড়া-দিঘা, দেউলিহাট-দিঘা, টাটা-দিঘা এবং কলিকাতা-পুরী আপনার অফিসাররা রাইটার্স বিল্ডিংসের ঠাণ্ডা ঘরে বসে কাকে দিয়েছে? স্যাক্সবি ফারমার অফিসারের মাধ্যমে লক্ষ লক্ষ টাকা প্রতি শনিবার মচ্ছিমুলে খেয়ে প্রথমে এন্টালিতে আপনার ঘরে তারপর আলিমুদ্দিন স্ট্রিটে গিয়েছে। হাওড়ার ডি. এম দিঘায় গিয়ে ফুর্তি করেছে মেদিনীপুর বাস মালিকদের পয়সায়। যারা পারমিট পেয়েছে তাদের নামগুলি পর্যালোচনা করলে দেখতে পাবেন হাওড়া-দিঘা যে পেয়েছে দেউলিহাট সেই পেয়েছে, কলিকাতা দিঘা সেই পেয়েছে এবং কলিকাতা পুরী সেই পেয়েছে। আপনার পিছনে যে সমস্ত আমলারা আছে তারা জানে কলিকাতা-পুরী এবং কলিকাতা-দিঘা হাই-কোর্ট হয়েছে। ওই অফিসাররা রেজলিউশন ভুল করে দিয়েছে, পারমিট ছেপে দিয়েছে। একজনের কাছ থেকে আপনারা লক্ষ লক্ষ টাকা নিয়ে নিলেন—বঞ্চিত করলেন সেই মানুষকে—এক নম্বর সিরিয়ালে যে ছিল সেই লোককে আপনারা বঞ্চিত করলেন। এখানে যাঁরা বসে আছেন তাঁদের সাহায্য নিয়ে হাই-কোর্টে ঠুকে দিল। হাই-কোর্টে ঠুকে দেওয়ার পর ইনজাংশন হয়ে গেল, কলিকাতা-দিঘা, টাটা-দিঘা এই রুটে ইনজাংশন পড়ে গেল। আপনারা টাকা দিয়েছেন এবার উদ্ধার করুন। আজকে ছোট শরিকরা চুপ করে বসে আছেন এবং আপনাদের আক্রমণ করছেন। ছোট শরিকরা কি বলেন জানেন? বড় শরিকরা তো টাকা নিয়েছেন, আমাদের আর কি দেবেন, আমাদের একটা মারুতি ভ্যান দিয়ে দিন। এই ভাবে ছোট শরিক আর বড় শরিকদের মধ্যে চলছে, লক্ষ লক্ষ টাকা চুরি আপনার দপ্তরে হয়েছে।

[4-50 – 5-00 P.M.]

আজকে এখানে একজন বিরোধী দলের সদস্য বিহার এবং ওড়িষ্যা সম্পর্কে বললেন। আমি এখানে শুধু বিহার নয়, ওড়িষ্যা ও বিহার সম্পর্কেই বলি। ঐ সরকার যেখানে মানুষের যাতায়াতের জন্য রুট দিয়ে দিলেন, তখন এখানে আপনার দপ্তর থেকে রুট আপনি দিতে পারছেন না কেন? কেন আমাদের রাজ্যের মানুষ বঞ্চিত হচ্ছেন? কেন, ওখানে কী পয়সা বখরা হচ্ছে? আজকে আপনার প্রতিটি আর. টি-এ. লক্ষ লক্ষ টাকার বিনিময়ে পারমানেন্ট পারমিট দিচ্ছেন। স্টেট ট্রান্সপোট বোর্ড মোটা টাকার বিনিময়ে মোটর ভেহিকেলস চালাবার জন্য টেম্পোরারি পারমিট দিচ্ছেন। টেম্পোরারি পারমিটের মাধ্যমে টেম্পোরারি বাস চালাবার অনুমতি দিচ্ছেন। যার জন্য আপনার দপ্তর উইক হয়ে গিয়েছে। পারমিট দেওয়া হচ্ছে মাত্র চার সপ্তাহের জন্য বা ১৬ সপ্তাহের জন্য এবং সেই ভাবেই ওখানে বাসগুলো চলছে। তারপর চার সপ্তাহ বা ১৬ সপ্তাহ পার হয়ে গেলে ৬০০-৭০০ টাকা দিয়ে উইদাউট পারমিটে বাসগুলো চালাচ্ছে। ২৪ ঘন্টা লোকেরা এই ভাবে উইদাউট পারমিটের গাড়ি চড়ছেন। ঐ সমস্ত টেম্পোরারি পারমিটের বদলে পারমানেন্ট পারমিট পাওয়া যায় যদি ২৫,০০০ হাজার টাকা বোর্ডের চেয়ারম্যানের কাছে তুলে দেওয়া যায়, তাহলে আবার বাস রাস্তায় আসবে। এই ভাবে লক্ষ লক্ষ টাকা আপনার দপ্তরের মাধ্যমে চুরি করা হচ্ছে। শঙ্করদাস ব্যানার্জি এখানে

যখন পরিবহন মন্ত্রী ছিলেন, আমি সেদিন এই সভায় ছিলাম, বিরোধী দলের জনৈক সদস্য মেদিনীপুরের আর. টি. এ.'এর নাম করে, এম. এল. এ.'এর নাম করে বলেছিলেন ২০০০, ৫০০০ হাজার টাকা ঘুস নিয়েছিলেন। দুর্ভাগ্যবশত তিনি এখন নেই। এই সংবাদ বসুমতী কাগজে হেড লাইন করে ছেপে দিয়েছিলেন। আর আজ আপনি চাইলে আপনাকে চুরির হিসাবের লিস্ট দিয়ে দেব। আমাদের মাননীয় মুখ্যমন্ত্রীর ছেলে পর্যন্ত আপনার মাধ্যমে আর. টি. এ.তে ইন্টারফেয়ার করছেন। আমি আপনাকে একথা বলছি যে, আপনার দপ্তরে এই ভাবে লক্ষ লক্ষ টাকা চুরি হচ্ছে। এজন্য এই বাজেটের বিরোধিতা আমি করছি।

**শ্রী মনোহর তিরকী :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় পরিবহন মন্ত্রী মহাশয় এখানে ব্যয়বরাদ্দের যে প্রস্তাব উত্থাপন করেছেন, আমি তাকে পূর্ণ সমর্থন করে কিছু বলতে চাই। মাননীয় মন্ত্রী মহাশয় ট্রান্সপোর্ট সম্বন্ধে বিভিন্ন সুবিধা ও অসুবিধার কথা এখানে বলেছেন। কলকাতা এবং অন্যান্য জেলার কথাও তিনি বলেছেন। কিভাবে বিভিন্ন অসুবিধা দূর করা যায়, নতুন বাস কিনে কিভাবে জনসাধারণের কষ্ট লাঘব করা যায় এবং পরিবহন-এর উন্নতি করা যায় সে সম্বন্ধে তিনি বক্তব্যের মধ্যে উল্লেখ করেছেন। এখানে বিরোধি দলের অনেক সদস্য নানা দুর্নীতি ও অসুবিধার কথাবার্তা সম্বন্ধে বলেছেন। আমি অস্বীকার করছি না যে অসুবিধা বা দুর্নীতি কিছু একেবারে নেই। কিন্তু বর্তমান ব্যবস্থার মধ্যে কিছু দুর্নীতি ও অসুবিধা নিশ্চয়ই থাকবে, একথা অস্বীকার করার কোনও উপায় নেই। ওঁরা ওঁদের বক্তব্যের সময় কিন্তু জাতীয় পর্যায়ে এই ব্যাপারে যে সমস্ত ত্রুটি-বিচ্যুতি ও অসুবিধাগুলো আছে, সে সম্বন্ধে একবারও বললেন না? শুধুমাত্র বাসে করেই তো মানুষ এক স্থান থেকে অন্য দিকে যাতায়াত করেন না? রেল ব্যবস্থা সম্বন্ধে তো ওঁরা একবারও বললেন না? ছ'টার ট্রেন ক'টায় চলছে, সে সম্বন্ধে তো ওঁরা একবারও বললেন না? ট্রেনে রিজার্ভেশনের কোনও ঠিক থাকে না, সমস্ত ব্যবস্থাটাই তো দুর্নীতিগ্রস্থ। আজ মানুষ বিরক্ত হয়ে ট্রেন চড়া ছেড়ে দিচ্ছেন, এই জিনিস তো আমরা এখন সব সময় লক্ষ করছি। মাননীয় মন্ত্রী মহাশয়কে ধন্যবাদ জানাই, তিনি একদিকে বিশেষ ভাবে দৃষ্টি দিয়ে বহু দূরপাল্লা বাসের ব্যবস্থা করেছেন। এবারে আমি প্লেন সম্বন্ধে কিছু বলতে চাই। আমি এ ব্যাপারে একজন ভুক্তভোগী। এ ব্যাপারে আমি মাননীয় কমল গুহ মহাশয়কে ধন্যবাদ জানাই। কেন্দ্রীয় সরকারের 'বায়ুদুত' অনিয়মিত চলছে। আপনি শুনে আশ্চর্য হয়ে যাবেন, গত ১২ই মার্চ বেলা ১টা থেকে বসে থেকে থেকে ২টা, ৩টা, ৬টা পর্যন্ত বসে থাকার পর অ্যানাউন্স করা হল যে, 'প্লেন আজ আর যাবে না। ওঁদের নিজেদের এই অবস্থার কথা একবারও ওঁরা এখানে বললেন না। দেখলাম কেবলমাত্র অপরের উপরে দোষারোপ করে গেলেন এবং এই ভাবে দায়িত্ব এড়িয়ে যাবার চেষ্টা করলেন। উত্তরবঙ্গের লোকেদের যানবাহনের যে সমস্যা আছে, তারজন্য চেষ্টা করা হচ্ছে। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে ধন্যবাদ জানাচ্ছি—যেহেতু আমরা ওখানে একটা একস্ট্রিম পয়েন্টের মধ্যে আছি—ওখানকার লোকেদের জন্য বায়ুদুতের ব্যবস্থা করা হয়েছে। কিন্তু চলাচলের ক্ষেত্রে সময়ের কোনও ঠিক নেই। ওখানে গিয়ে বসে থাকলাম, কিন্তু দেখলাম সময় মতো ছাড়ে না। কুঁচবিহারে সার্ভিস বাড়ানো হয়েছে। আমাদের উত্তরবঙ্গে জলপাইগুড়ির অন্তর্গত আমবাড়ীতে পুরনো যে বিমানঘাঁটি আছে, সেটি সংস্কার করে বালুরঘাটে বায়ুদুত চালু করা হবে বলে কথা হয়েছিল, তা কিন্তু এখনও চালু হয়নি। এটি তাড়াতাড়ি

চালু করার জন্য আমি বিশেষ ভাবে অনুরোধ জানাই। সেখানে যে বিমানঘাটি বালুরঘাট থেকে তেলিপাড়া পর্যন্ত ছিল সেই বিমানঘাটিকে সংস্কার করে আমবাড়ী পর্যন্ত চালু করার ব্যবস্থা করা হোক। এছাড়া ট্রেনের যে অব্যবস্থা রয়েছে তা দূর করতে হবে, একমাত্র নর্থবেঙ্গল এক্সপ্রেস এখানে ছিল এখন তা নাই, আবার চালু করার ব্যবস্থা করা হোক। কলিকাতার সঙ্গে উত্তরবঙ্গের যাতে আরও যোগাযোগ বাড়ানো যায় তার জন্য নর্থ বেঙ্গলের লোকেদের দাবি ছিল এই ব্যাপারে সরকারকে ব্যবস্থা নিতে হবে। এছাড়া আরও অনেক যে স্টেট ট্রান্সপোর্টের কথা বলেছি যথা নর্থ বেঙ্গল এবং দুর্গাপুর স্টেট ট্রান্সপোর্ট এইসব গুলির উন্নতি করতে হবে। নতুন নতুন বাস, স্টেট বাস করার মন্ত্রী যে সিদ্ধান্ত নিয়েছেন তারজন্য তাকে ধন্যবাদ জানাচ্ছি। এই ব্যাপারে যে দুর্নীতি আছে সেগুলি দূর করতে হবে এবং এরজন্য আমাদের রুখে দাঁড়াতে হবে। কোথায় চুরি হচ্ছে, কোথায় কি হচ্ছে সেই দিকে নজর দিতে হবে। এই ব্যাপারে আমাদের এগিয়ে আসতে হবে। যেহেতু আমরা বাসে চড়ি সেই হেতু এই স্টেট বাসের মান খারাপ হলে আমাদের খুব লজ্জা করে, বর্তমানে এর ম্যানেজমেন্টে কিছু অসুবিধা দেখা দিচ্ছে সেগুলি দূর করতে হবে। তার পরে বাস ভাড়ার কথা বলতে চাই—স্টেট বাসের যে ভাড়া একটা মিনিবাসের ভাড়া তার থেকে কম এবং সেখানে প্রাইভেট বাস কম থাকা সত্ত্বেও তাদের লাভের উপর দিয়ে যায়। সেখানে গ্রামের লোকেরা প্রাইভেট বাসের পেছনে এবং মাথায় ঝুলতে ঝুলতে যায়। সুতরাং এই ভাড়াটার ব্যাপারে যাতে সামঞ্জস্য রাখা যায় সেটা দেখতে হবে কারণ গরিব লোকেরা এই বাসে করে চলাফেরা করে। তারপরে যে অনুপাতে ভাড়া নেওয়া হয় সেই অনুপাতে বাসের সিটের সংখ্যা বাড়াতে হবে এবং যাতে আরও বেশি বাস দিতে পারি তার ব্যবস্থা করতে হবে। লং রুটের বাস যাতে আরও বাড়ানো যায় এবং এই ব্যাপারে মন্ত্রীকে দৃষ্টি দিতে হবে। এই ব্যাপারে অবশ্যি সুরেশ সিংহ মহাশয় বলেছেন যে আন্তরাজ্য বাস চালানোর কথা। যথা উড়িষ্যা থেকে যেমন এখানে বাস চলে তেমনি এখান থেকেও আন্তরাজ্যগুলিতে বাস চালাতে হবে। তারপরে নর্থ বেঙ্গল স্টেট ট্রান্সপোর্টের হেড কোয়ার্টার কুচবিহার, সেখানে একটি সেন্ট্রাল ওয়ার্কশপ খোলার কথা আছে, এরজন্য জমি আছে এবং মাননীয় মন্ত্রী তার বাজেট বক্তৃতায় বলছেনও যে চালু করার ব্যবস্থা করা হবে। কিন্তু এখনো পর্যন্ত কিছু হল না। এটা যদি চালু করা যায় তাহলে খুব ভাল হয় কারণ এখানে কোনও ইণ্ডাষ্ট্রি নেই যে লোকেদের সুবিধা হবে এবং রাজনৈতিক বিচ্ছিন্নতাবাদের যে হুমকি দেওয়া হচ্ছে সেগুলি চেক করা যাবে। তারপরে ট্রাকের ব্যাপারে রোড ট্রান্সপোর্টের মন্ত্রী বা তার বাজেট ভাষণে বলেছেন যে এখানে সরকার থেকে ট্রাক চালানোর ব্যবস্থা করা হবে এবং এইভাবে করলে এদের বেশ লাভজনক অবস্থা হবে। এছাড়া নিউ জলপাইগুড়িতে একটা টারমিনাল ছিল সেটি উঠিয়ে শিলিগুড়িতে করা হয়েছে, ফলে খালি জমি পড়ে আছে এটি যদি পুনরায় চালু করা যায় তাহলে সরকারের যে জমি রয়েছে তার সদ্ব্যবহার হবে এবং রাস্তায় চুরি ইত্যাদি বন্ধ হবে। এই সমস্ত সুযোগ-সুবিধার দিকে যাতে নজর রাখা হয় এই অনুরোধ করে মাননীয় মন্ত্রী যে ব্যয়বরাদ্দ এনেছেন তাকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[5-00 – 5-10 P.M.]

**শ্রী অশোক ঘোষ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় পরিবহন মন্ত্রী রবীন মুখার্জি

মহাশয় এবং রাষ্ট্রমন্ত্রী শ্রী শিবেন্দ্রনারায়ণ চৌধুরি মহাশয় যে বাজেট বরাদ্দ এখানে পেশ করেছেন তার বিরোধিতা করছি। তার বিরোধিতা করছি এই কারণে যে আমরা দেখেছি এর আগেকার পরিবহন মন্ত্রী মহঃ আমিন সাহেব রাষ্ট্রায়ত্ত পরিবহন ব্যবস্থাকে কবরের জাহান্নমে ফেলে দিয়েছিলেন আর এই পরিবহন মন্ত্রী সেখান থেকে তুলে শশ্মানে ফেলেছেন এবং এইভাবে পরিবহন দপ্তরকে পুরোপুরি শেষ করে দিয়েছেন। এই পরিবহন দপ্তর মাননীয় মন্ত্রীর কল্যাণে এত সুন্দর পরিচালনা হয়েছে যে এটা আজকে সারা পশ্চিমবাংলার মানুষের কাছে বোঝা হয়ে দাঁড়িয়েছে। স্যার, কলকাতার পরিবহন কাহিনী যদি বলতে হয় তাহলে মহাভারতের বইয়ের মতো বা তার চেয়েও বড় মহাকাহিনী রচনা হয়ে যাবে। তিনটি ব্যাসদেব লাগবে এই পরিবহন দপ্তর নিয়ে রচনা লিখতে। স্যার, আমরা দেখেছি আজকে সকালে যখন লাইব্রেরিতে যাই বিধান রায়ের আমলে শৈলবাবু যখন ট্রাসপোর্ট মিনিস্টার ছিলেন, তখন বর্তমান মুখ্যমন্ত্রী জ্যোতিবাবু কি কি বিবৃতি দিয়েছিলেন সেটা বলছি—প্রতিক্রিয়াশীল বিধান রায় স্টেট বাসকে হাওড়া থেকে কলকাতায় আনার সুযোগ দিয়েছে। প্রাইভেট বাসের ব্যাপারে বলেছিলেন সমস্ত প্রাইভেট বাসের মালিকের কাছ থেকে কিছু কিছু টাকা খেয়েছে। স্যার, জ্যোতিবাবু এই সভায় দাঁড়িয়ে এই কথাগুলি তখন বলেছিলেন। আর এখন কি করছেন মাননীয় মন্ত্রী রবীন বাবু? সমস্ত প্রাইভেট বাসকে ঢালাও অর্ডার দিয়েছেন তোমরা জেলা ছেড়ে চলে এস। কলকাতাতে যখন স্টেট বাস আছে সেই ক্ষেত্রে তাদের আবার পারমিট দিলে লোকাল এল. সি., ডি. সি., এবং মার্ক্সবাদী কমিউনিস্ট পার্টির লোকেরা যখন ধান্দা করে কিছু পাছে না, তখন সেক্ষেত্রে বাসের নূতন কিছু পারমিট হবার ব্যাপার নেই। সবই প্রাইভেট বাসের জন্য দেওয়া হবে। কারণ সেখানে পারমিট দিলে দুটি পয়সা হবে। যেটা প্রগতিশীল ব্যক্তিরাই করে থাকেন। এটা বিরোধি দলনেতা হিসাবে তিনি বলেছিলেন। আর আজকে রাতারাতি তিনি সেই প্রতিক্রিয়াশীল মুখ্যমন্ত্রীর সমালোচনা করছেন। আজকে তিনি প্রগতিশীল হয়ে গেলেন, আর সমস্ত প্রাইভেট বাসকে কলকাতার দিকে দুর্বার গতিতে ছেড়ে দিলেন। স্যার, আজকে যদি এখানে কমিশন বসানো যায় গোটা দপ্তরের তাহলে পরিবহন মন্ত্রীর কমিশন থেকে দুর্গন্ধ ছড়াবে। সারা পশ্চিমবাংলায় যে রকম গঙ্গার পলিউশন বোর্ড হয়েছে, আবার ৭২-৭৭ সালে অনেক কমিশন তো করেছেন, বলুন না মাননীয় মন্ত্রী বুকে হাত দিয়ে একটিও কমিশনের কোনও রিপোর্ট আপনারা পাননি। একটিও কারোর বিরুদ্ধে অভিযোগ পাননি। আজ যদি এনার বিরুদ্ধে কমিশন বসানো যায় গঙ্গার পলিউশন বোর্ডের মতো, তাহলে পশ্চিমবঙ্গে পলিউশন কমিটি করতে হবে; এত দুর্গন্ধ আপনারা ছড়িয়েছেন সারা পশ্চিমবাংলার বুকে এই স্টেট ট্রান্সপোর্টের মারফত। স্যার, আমরা দেখেছি যে, সরকার ভাড়া বাড়িয়েছেন—টিকিটের দাম বাড়িয়েছেন—কিন্তু কোনও রকম পরিসংখ্যান দিয়ে বোঝাতে পারবেন না যে এতে মানুষের কোনও সুরাহা হচ্ছে। তাতে মানুষ সুবিধাভাবে যেতে পারছে। টিকিটের ব্যাপারে দেখেছি ৮৩ সালে আপনাদের টিকিট বিক্রি হত ৪ লক্ষ ২৫ হাজার সেখানে তিনবার ভাড়া বাড়িয়ে নেবার ফলে এখন সেটা দাঁড়িয়েছে সাড়ে তিন লক্ষ। কিন্তু আমি জানিনা মাননীয় মন্ত্রীর কি উত্তর এর পিছনে আছে। অথচ ইনসেনটিভ ওভারটাইম, বোনাস এইসব কর্মচারিদের নিয়ম মতো দেওয়া হচ্ছে। ১৯৮৪ সালে দেখা গিয়েছে প্রতি মাসে ২৮ লক্ষ টাকা করে ওভারটাইম দিতে। এতে কি সুরাহা হয়েছে, বা এই দপ্তর কতটা সাধারণের উপকারে কাজে লাগে জানিনা তবে ওনার দপ্তরের যে কর্মচারিরা আছেন তাদেরকে বসিয়ে বসিয়ে—কাজ করতে

হবে না—বেতন নিয়ে যেতে বলা হয় তাহলে লোকসান দাঁড়াবে ১০ কোটি টাকা। আর যদি বলা হয় কর্মচারিরা কাজে নামুন তাহলে লোকসান দাঁড়াবে কত ১৬ কোটির মতো। তাদের বসিয়ে মাইনে দিলে লোকসান ১০ কোটি মাত্র। স্যার, এই দপ্তরের কি অবস্থা হয়েছে সেটা যদি দেখেন তাহলে অবস্থাটা বুঝতে পারবেন। স্যার, এর পরেও এই দপ্তরের পরিবহন মন্ত্রী চাইবেন এবং তার আশপাশের সাঙ্গপাঙ্গরা যারা আছেন তাদের একজনকেও সমর্থনের সুরে বলবার মতো দেখলাম না—বলতে উঠেছে কিন্তু যেমন টাইম ফিকসড করা আছে তেমন শেষ করতে হচ্ছে। এদের তো বলার কিছু নেই। এত অপদার্থ মাননীয় মন্ত্রী মহাশয় এবং তার দপ্তর যে ওটা দুর্গন্ধে ভর্তি হয়ে গেছে। সরকার পক্ষ যখন লজ্জা পাচ্ছে তবুও আমি একটি লজ্জাকর ঘটনা বলেই শেষ করব—হাওড়ার হুগলি নদীর জলপথের চুক্তি ৩০ শে জুন ১৯৮৪ সালে শেষ হয়ে যায়। এই চুক্তি শেষ হয়ে যাবার পরেও এখন কার নির্দেশে সেখানে সমস্ত লঞ্চগুলি চলছে—সেটা বুঝতে পারছি না। কোনও নতুন করে চুক্তি এখনও হয়নি, এবং আজকে যদি ওখানে কোনও দুর্ঘটনা ঘটে, যেখানে লক্ষ লক্ষ যাত্রী পারাপার করছে—সেই সময় যদি কোনও দুর্ঘটনা ঘটে তাহলে সেটা রক্ষার বা তার দায়িত্ব তখন কে নেবে? আমি মাননীয় মন্ত্রীকে বলছি ওদের মধ্যে যে লড়াই চলছে সেটা বন্ধ করুন এবং চুক্তি করুন, চুক্তি করে লঞ্চগুলিকে ভালভাবে চালাতে দিন। আমি এই দপ্তরের যে ব্যয়বরাদ্দ পেশ করা হয়েছে তার বিরোধিতা করছি এবং মন্ত্রীর পদত্যাগ দাবি করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুধাংশুশেখর মণ্ডল ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, পরিবহন বিভাগের ব্যয় বরাদ্দ উত্থাপন হয়েছে তাকে সমর্থন করে কয়েকটা কথা বলতে চাই। দীর্ঘক্ষণ ধরে বিরোধীপক্ষের একের পর এক বক্তৃতা শুনলাম। কিন্তু তাঁরা কোনও সুনির্দিষ্ট পরামর্শ দিলেন না। তাঁরা শুধু একের পর এক কুৎসা দিয়ে গেলেন। পরিবহনের প্রশ্নে স্বাভাবিক ভাবে কলকাতার প্রশ্ন আসে। এখানকার যানবাহনের প্রশ্ন যে জটিল সে বিষয়ে সন্দেহ নেই। কলকাতা প্রধানত যখন গড়ে উঠেছিল তখন ২০ লক্ষ লোকের হিসাব ধরে হয়েছিল, আর সেখানে ৮০ লক্ষ লোকের আজ বাস। সুতরাং এই রকম একটা শহরে ঘরবাড়ি ভেঙ্গে কিছু করা সম্ভব নয়। আজ যেখানে ২০% ২৫% রোড স্পেস প্রয়োজন সেখানে আছে মাত্র ৬%। এই রকম একটা জায়গায় যানবাহনের ব্যবস্থা করা অসম্ভব। এই ব্যয় বরাদ্দের ভাষণে যা আছে তার মধ্যে দিয়ে যদি বিরোধিপক্ষের সদস্যরা যেতেন এবং একবার অনুধাবন করার চেষ্টা করতেন তাহলে বুঝতে পারতেন। গত এক বছরে ইন্টার ডিস্ট্রিক্ট রুট খোলা হয়েছে ১৫টা এবং আরও ৪২টা করার প্রস্তাব আছে। ইন্টার স্টেট খোলা হয়েছে ১৫টি। পুরুলিয়া, পশ্চিম দিনাজপুর ইত্যাদি সব অনগ্রসর এলাকায় মিনি বাস, খোলা হয়েছে। এই ইতিবাচক দিকগুলির কথা যদি বলতেন তাহলে বুঝতাম এবং গঠনমূলক আলোচনা যদি করতেন তাহলে হত। কিন্তু সেইসব দেখলাম না। এবার আমি সুন্দরবনের কথা বলব। এই জায়গাটা নদী নালা ঘেরা। এ বিষয়ে একটা সাজেশন রাখছি। এখানে ৮টি জেটি বিভিন্ন জায়গায় গড়ে উঠেছে। কয়েকটা যাত্রী নিবাসও গড়ে উঠেছে। এগুলি অত্যন্ত ইতিবাচক দিক এবং এগুলি তাঁরা বুঝবার চেষ্টা করুন। আপনাদের চরিত্রের আলোকে যদি সমস্ত গুলিয়ে ফেলেন তাহলে সমস্ত গুলিয়ে যাবে। এখানে বিভিন্ন ব্যক্তিগত মালিকানা দিয়ে লঞ্চ সার্ভিস চলছে। এগুলি সুন্দরবন এলাকার প্রধান জলপথ। সেখানে যদি কোঅপারেটিভ সিস্টেমে লঞ্চের ব্যবস্থা করা

হয় তাহলে ভাল হবে। এদিকে আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। অতীতের তুলনায় যে বাস বেড়েছে সে কথা না বলে মান্নান সাহেব মার্ক্সবাদকে আক্রমণ করলেন। ওরা তো গান্ধীবাদের কথা বলেন। আমরা তো এ নিয়ে কোনও ঝগড়া করি না। ওনারা গান্ধীবাদের কথা বলেন, কিন্তু গোটা কংগ্রেসি রাজত্ব হচ্ছে চোরের রাজত্ব এটা সারা পশ্চিমবঙ্গের মানুষ জানে। ওরা নিজেদের চেহারা দেখে বললেন চুরি করেছেন, সেখানে মন্ত্রীর বিরুদ্ধে মনগড়া অভিযোগ তুলে আক্রমণ করেছেন। সুতরাং এইসব প্রত্যাহার করার অনুরোধ জানিয়ে আজকে এই পরিবহন সমস্যা যে জায়গায় এসে দাঁড়িয়েছে তার সমাধানের দিকে সহযোগিতা করবেন এই আশা রেখে এই ব্যয়-বরাদ্দকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[5-10 – 5-20 P.M.]

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে পরিবহন বাজেটের উপর বিতর্কে অংশ গ্রহণ করতে গিয়ে আমি প্রথমে একথা বলব এই বাজেট বিতর্কে এই বিধান সভায় দাঁড়িয়ে সরকার পক্ষের সদস্য বন্ধুরা যে কথাই বলুন না কেন তাঁরা সবাই মর্মে মর্মে উপলব্ধি করছেন যে দুর্নীতি, স্বজন-পোষণ, অপচয়, দলবাজি, চূড়ান্ত প্রশাসনিক ব্যর্থতা সমস্ত কিছু মিলিয়ে বিপর্যস্ত পরিবহন ব্যবস্থা এই রাজ্যের জনসাধারণের কাছে বামফ্রন্ট সরকারের ভাবমূর্তিকে বিনষ্ট করতে যে কতখানি সাহায্য করেছে এটা তাঁরা প্রত্যেকে মর্মে মর্মে উপলব্ধি করছেন দাঁড়িয়ে তারা যাই-ই বলুন। আজকে যে অভিযোগ উঠেছে পরিবহন দপ্তরের দুর্নীতিকে কেন্দ্র করে স্বয়ং মন্ত্রীর নাম জড়িয়ে এবং সংবাদপত্রে যেভাবে অভিযোগ এসেছে এটা অত্যন্ত মারাত্মক। আমি শুধু এই কথাই বলব মাননীয় পরিবহন মন্ত্রী যদি মনে করেন যে অভিযোগ অসত্য তাহলে এই অভিযোগ অসত্য প্রমাণ করার দায়িত্ব তাঁর এবং তিনি চ্যালেঞ্জ দিন যে আজকে যে ধরনের অভিযোগ এসেছে এই ব্যাপারে নিরপেক্ষ তদন্ত হোক, আমি আমার নির্দোষিতা প্রমাণ করব, তা না হলে জন মানসে যে সন্দেহের সৃষ্টি হয়েছে তা অত্যন্ত মারাত্মক। আমি আশা করব পরিবহন মন্ত্রী এই সম্পর্কে তাঁর যোগ্য জবাব দেবেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, অত্যন্ত দুর্ভাগ্যের কথা পরিবহন সমস্যা দিনের পর দিন যেভাবে বাড়ছে তাতে যাত্রী সাধারণের সুখ স্বাচ্ছন্দ্যের দিকে সরকার নজর না দিয়ে সেখানে সরকার চূড়ান্ত ব্যর্থতার পরিচয় দিচ্ছে, জনসাধারণের সেই দুর্ভোগকে লাঘব করার ব্যাপারে সরকারের যে তৎপরতা সেটা অত্যন্ত বেদনাদায়ক। এই বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর বিগত ৯ বছরে পাঁচ বার তাঁরা বাসের ভাড়া বাড়ালেন। আমরা বার বার বলেছিলাম, পশ্চিমবঙ্গের জনসাধারণ বার বার বলেছিলেন যে পেট্রোল ডিজেলের দাম কেন্দ্রীয় সরকার বাড়াচ্ছেন এটা অত্যন্ত অন্যায়, কিন্তু সেই পেট্রোল ডিজেলের দাম বাড়ছে বলে বছর বছর দফায় দফায় বাসের ভাড়া বৃদ্ধির প্রশ্ন আসছে, বাসের ভাড়া বৃদ্ধি করছেন এই বাসের ভাড়া বৃদ্ধি অপরিহার্য কিনা।

এই ব্যাপারে একটা প্রস্তাব এসেছিল ডিজেলের দাম যেভাবে বাড়ছে তার হিসেব নিয়ে এবং বাস-এর আয়, ব্যায়ের হিসেব নিয়ে একটা তদন্ত কমিটি করুন যে সত্যিই বাস মালিকদের এত বেশি লোকসান হচ্ছে কিনা এবং তার ভিত্তিতে চিন্তা করুন বাস ভাড়া বৃদ্ধি করা উচিত হবে কিনা। একথা আমাদের দলের পক্ষ থেকে এবং জনসাধারণের পক্ষ থেকে বলা হয়েছিল। কিন্তু দুঃভাগ্যের বিষয় অগণতান্ত্রিক উপায়ে সরকার একতরফা বাস ভাড়া

বৃদ্ধির সিদ্ধান্ত নিলেন এবং তদন্ত কমিটি গঠনের প্রস্তাব নাকচ করে দিলেন। আমরা জানি বাস ডিজেলে চলে। হিসেবে দেখা যাচ্ছে একটা বাস দৈনিক যত সময় চলে তারজন্য ৬০ ভাগ ডিজেলের দরকার হয়। এখন ডিজেলের দাম বেড়েছে লিটার প্রতি ১১ পয়সা। তাহলে দেখা যাচ্ছে ডিজেলের দাম বৃদ্ধির জন্য একটা বাস-এ দৈনিক ৬ টাকা ৬০ পয়সা খরচ বেড়েছে। কিন্তু বাস-এর যে আয় হয় তাতে দেখছি গড়ে যদি একটি বাস ১৬০০ টিকিট বিক্রি করে এবং প্রথম স্টেজে যদি হাজার ধরি, তার পরের স্টেজে যদি ৪০০ ধরি এবং তার পরের স্টেজে যদি ২০০ ধরি তাহলে দেখা যাবে অন্যান্য খরচ বাদ দিয়ে একটি বাস দিনে ৩০০ টাকা লাভ করে। কাজেই ডিজেলের দাম ৬ টাকা ৬০ পয়সা বাড়লে বাস মালিকের সর্বনাশ হয়ে যাবে একথা আমি মানতে রাজি নই। অথচ এইভাবে দফায় দফায়, বছরের পর বছর বাস ভাড়া বৃদ্ধি করেই চলেছেন। কেন এসব করছেন? সুযোগ পেলেই বাস-এর মালিকরা কাঁদুনি গায় কিন্তু তদন্ত কমিটির সামনে যায় না। একটা বাস-এ যে নির্দিষ্ট আসন সংখ্যা আছে তার ভিত্তিতে টিকিট বিক্রির হিসেব হয়। কিন্তু কে না জানে নির্দিষ্ট আসন সংখ্যার ১০ গুণ লোক বাসে চড়ে এবং তারই ভিত্তিতে বাস-এ লাভ লোকসানের হিসেব হয়। কিছুদিন আগে কয়েকটি রাজনৈতিক দল বিধানসভায় মুখ্যমন্ত্রীর সঙ্গে দেখা করে তাঁকে একটা স্মারকলিপি দিয়েছিলেন। তখন মুখ্যমন্ত্রী তাদের বললেন, আপনারা বুঝতে পারছেন না যে ভাবে তেলের দাম বাড়ছে তাতে কি করে ওঁরা বাস চালাবে? শুনলে অবাক হবেন, বাস মালিকরা হঠাৎ বলে বসল আমরা ২৬ পারসেন্ট বাস উইথড্র করছি। জ্যোতিবাবুর মতো একজন বিচক্ষণ নেতা কি বুঝতে পারছেন না বাস মালিকরা রুট থেকে বাস উইথড্র করে কেন? এটা কি লোকসান হবার জন্য, না মুনাফা বেশি করবার জন্য? কম বাস চালিয়ে, যাত্রী ঠাসা করে নিয়ে যে বেশি টাকা মুনাফা করে এটা জ্যোতিবাবুর মতো বিচক্ষণ লোক বুঝতে পারলেন না এতে আমি অবাক হলাম। স্টেট বাস-এর অবস্থা, তার দুর্নীতি এবং অপচয়ের কথা সময় অভাবে আজ বলা যাবেনা। কিন্তু বিশেষজ্ঞরা বলছেন ফিফটি পারসেন্ট-এর কিছু বেশি বাস যা রাস্তায় নামে তার চেয়ে অতিরিক্ত ফোর পারসেন্ট বাস যদি নামানো হয় এবং দুপুর বেলায় একটা শিফট হয় এবং ট্রিপ-এর সংখ্যা যদি আরও ২৫ পারসেন্ট বাড়ানো হয় তাহলে বর্তমানে আমাদের স্টেট বাস যে চূড়ান্ত অলাভজনক অবস্থায় চলছে তাতে তাদের লাভ হতে পারে।

[5-20 – 5-30 P.M.]

বাস্তবে দেখছি সে ব্যবস্থা না করে এইভাবেই জনসাধারণের ঘাড় ভাঙ্গা হচ্ছে। কিন্তু আপনারা যদি ঐসব করতে পারতেন তাহলে জনসাধারণকে এইভাবে বছর বছর বাড়তি ভাড়া গুনতে হত না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয় এই সব জিনিস করা হচ্ছে না। আপনারা এত রুট স্যাংশন করেছেন বটে কিন্তু যেখানে অসুবিধাজনক অবস্থা সেখানে বাস মালিকরা বাস চালাচ্ছে না। দক্ষিণ ২৪ পরগনায় যে দুটি রুট আছে ৯৯এ এবং ২২৮নং বাস রুট সেখানে ২২৮নং রুটের বাস জামতলা থেকে এসপ্ল্যানেড আসার কথা। কিন্তু সেই বাস গড়িয়াহাট পর্যন্ত আসে। ৯৯এ বাসও তার ঠিকমতো রুটে চলছে না। জনসাধারণের স্বার্থ যেখানে জড়িত সেখানে আপনারা এইসব জিনিসগুলি সম্বন্ধে কোনও ব্যবস্থা নিচ্ছেন না। কেবল জনসাধারণের উপর বেকসুর বাসের ভাড়া বাড়িয়ে চলেছেন। এই জিনিস পশ্চিমবাংলার

মানুষ কখনই সমর্থন করতে পারে না। তাই আমি এর বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শিবেন্দ্রনারায়ণ চৌধুরি** : ডেপুটি স্পিকার স্যার, ৪টি হেডে ট্রান্সপোর্ট খাতে যে ব্যয়বরাদ্দের দাবি এই সভায় উপস্থিত করা হয়েছে, আমি আশা করব মাননীয় সদস্যরা আমাদের এই ব্যয় বরাদ্দের দাবি গ্রহণ করবেন। এতক্ষণ ধরে আমি আজকের আলোচনা ধৈর্যসহকারে শুনছিলাম। বিশেষ করে বিরোধি পক্ষের মাননীয় সদস্যদের আলোচনা শুনে আমার এটা মনে হয়েছে যে আমরা এই সম্পর্কে যে বিবৃতি উপস্থিত করেছি সেই বিবৃতির ভিত্তিতে কোনও বিরোধি পক্ষই আলোচনা করেন নি। ঐ বর্তমান আনন্দবাজার পত্রিকায় যে গতকাল এবং আজকে যে লেখা হয়েছে—সেই লেখাকে ভিত্তি করে তারা সমস্ত কিছু আলোচনা করেছেন। কারণ দেখছি তাদের কোনও খবর নাই। ট্রান্সপোট সম্পর্কে তাদের বিশেষ কিছু জানা নাই। সুতরাং বিষয়টি হচ্ছে কাগজের উপর ভিত্তি করে বিধানসভার নির্বাচিত প্রতিনিধি যদি এখানে আলোচনা করেন সেটা খুবই দুর্ভাগ্যের বিষয়। ওঁদের যারা নির্বাচিত করেছেন তাঁরা যদি ওঁদের এই সব বক্তৃতা শুনেন তাহলে আমার মনে হয় সেই ঢাকায় কুট্টিরা যা বলে সেই রকম ওঁদেরও বলবেন। ঢাকায় কুট্টিরা যারা ঘোঁড়ার গাড়ি চালায় তারা যদি ১০ টাকা ভাড়া চায় তাহলে কেউ যদি বলেন যে ১০ টাকা দিতে পারব না ৫ টাকা দেব। তখন কুট্টিরা বলে একথা শুনলে ঘোড়ায় হাসবে। যাঁরা ওঁদের প্রতিনিধি করে পাঠিয়েছেন তাঁরা এদের বক্তৃতা শুনলে ঐ কুট্টিদের মতোই বলবে। আজকে এইকথা বলতে চাই যে ট্রান্সপোর্ট সম্বন্ধে আলোচনা করতে গিয়ে ওরা সেই ধান ভানতে শিবের গীত আরম্ভ করেছেন। তাদের গাত্রদাহ মেটাবার উদ্দেশ্যে ট্রান্সপোর্টকে নিয়ে রাজনৈতিক বক্তৃতা শুরু করে দিলেন। আমি বলব কংগ্রেসের চিফ হুইপ মাননীয় সদস্য সুব্রত মুখার্জি মহাশয় বলেছেন, যে মন্ত্রীর পদত্যাগ করা দরকার—বিচার বিভাগীয় তদন্ত করা দরকার—এই সব কথা বলেছেন। পদত্যাগ করার ঘটনা যদি ঘটে তাহলে বামফ্রন্ট সরকারের মন্ত্রীরা তার আর অপেক্ষা রাখবে না। আজকে এই রকম ঘটনা যদি ঘটে যে বিচার বিভাগীয় তদন্ত দরকার, নিশ্চয় আমরা তার অপেক্ষা রাখব না। কারণ, ৩০ বছর কংগ্রেসি রাজত্বের বহু ঘটনা আমরা জানি। আজকে উনি আর. টি. এ.-র কথা বলেছেন। সুব্রতবাবু পি. ভি. ডি. তদন্ত রিপোর্টের ভিত্তিতে বলছেন, অথচ সেই রিপোর্টের ভিত্তি কি তা তার জানা নেই। কাজেই এই ভিত্তিহীন কথার সঙ্গে মন্ত্রী ইনভলভড নয়, সেটা উনি খুব ভালভাবেই জানেন। আর. টি. এ.র মেম্বাররা একটা কোয়াসি জুডিসিয়্যাল বডির মতো, মন্ত্রী বা কারোর কথা সেখানে খাটে না উনি জেনে শুনেই এই সমস্ত কথা এখানে উত্থাপন করেছেন, হাউসকে বিভ্রান্ত করার জন্য এই চেষ্টা করেছেন। আমি এই কথা বলতে বাধ্য হচ্ছি—উনি বলেছেন আমহার্স্ট ষ্ট্রীট ট্রাম লাইনের জন্য কোনও টেন্ডার দেওয়া হয়নি—টেন্ডার ছাড়া কোনও সরকারি কাজ হয় না। এটা উনি খুব ভাল করে জানেন এবং জেনে শুনেই এখানে এই সমস্ত অসত্য ভাষণ দিয়ে মানুষকে বিভ্রান্ত করার চেষ্টা করেছেন। ট্রান্সপোর্ট মানেই উনি কেবল শুধু কলকাতা শহরকেই বোঝেন। এছাড়া যে সারা পশ্চিমবাংলায় ট্রান্সপোর্টের একটা প্রবলেম আছে, এটা ওর জ্ঞানের পরিধীর বাইরে। কারণ, এই খবর তিনি রাখেন না। আমি এই কথা বলতে চাই যে, ১৬ তারিখে আমি দিল্লি গিয়েছিলাম। ট্রান্সপোর্ট মিনিস্টার সমস্ত রাজ্যের পরিবহন মন্ত্রীদের একটা মিটিং

ডেকেছিলেন। ৫০ বছরের মোটর ভেহিকেলস অ্যাক্টের পরিবর্তন করে পার্লামেন্টে একটা বিল আনার জন্য আলোচনা সভা ডেকেছিলেন। কিন্তু উনি জানেন না। ওদের মেরুদণ্ড নেই দিল্লি সরকারের বিরুদ্ধে কোনও কথা বলার। আমি এই জন্যই বলব যে, উনি বলেছেন কেন প্রাইভেট বাস দেওয়া হয়েছে। আমরা যখন আলোচনা করতে গিয়েছিলাম তখন কেন্দ্রীয় মন্ত্রী এই কথা বলেছিলেন মোটর ভেহিকেলস অ্যাক্টের সংশোধনী আসছে এবং আরও সহজ শর্তে সারা ভারতব্যাপী আরও বেশি করে বাস পারমিট দেওয়া হবে। যেহেতু কেন্দ্র থেকে এই প্রস্তাব এসেছে, অতএব এখানকার মেরুদণ্ডহীন কংগ্রেসিদের এইকথা বলবার সাহস নেই, সেখানে তারা এই কথা বলতে পারেন না—এই কথা আমি বলতে বাধ্য হলাম। দ্বিতীয় কথা হচ্ছে এই, ওরা ট্রান্সপোর্টের উন্নতির কথা জানেন না। ওরা ফুটো খুঁজে বেড়ান যে, কোথায় গর্ত আছে। অন্ধকারের জীব, গর্ত কোথায় আছে সেটা খোঁজার অভ্যাস আছে। কোনওদিন আলোর মুখ দেখেন নি। তাই আমি এই কথা বলতে চাই, উত্তরবঙ্গ পরিবহন সম্বন্ধে কেউ কিছু জানেন না। আমি উত্তরবঙ্গ রাষ্ট্রীয় পরিবহনের কথা একটু বলি। ১৯৭২-৭৩ সালে এই সুব্রতবাবু, জয়নাল আবেদিন সাহেবরা যখন সরকারে ছিলেন তখন বিনা ইন্টারভিউতে ঐ জেল খাটা পকেটমার, গুণ্ডাদের ট্রান্সপোর্টের চাকরি দিয়েছেন উইদাউট এনি ইন্টারভিউ। সিগারেটের বাক্সে, দেশলাই বাক্সে লিখে চাকরি দেওয়া হয়েছে কোনও ইন্টারভিউ না নিয়ে। তদন্ত হয়েছে—দি দেন ম্যানেজিং ডাইরেক্টরকে সরিয়ে দেওয়া হয়েছে, এই কথা বলতে বাধ্য হচ্ছি। এই ব্যবস্থা করে ৪ হাজার লোককে ঢুকিয়ে দিয়ে দলবাজি করেছেন। আর সেই সমস্ত দায় দায়িত্ব আমাদের আজকে বহন করে নিয়ে বেড়াতে হচ্ছে। আর আজকে তিনি এই সমস্ত কথা বলে জনসাধারণের কাছে বাহবা নেবার চেষ্টা করছেন। কিন্তু তা সত্ত্বেও আপনারা শুনে রাখুন রাষ্ট্রীয় পরিবহনে কংগ্রেস আমলে যেখানে ১২৩টি বাস ছিল এখন সেখানে ৪০০ বাস চলছে রাস্তায়। আর ৬ মাস আগে যেখানে ১৭২টি বাস ছিল সেটাকে বাড়িয়ে ৩৫০-এ দাঁড় করিয়েছে। আর একটি কথা জেনে রাখুন, আগে যেখানে ১৫ ভাগ বাস রাস্তায় নামত এখন সেখানে ৮৫ ভাগ বাস রাস্তায় নামছে, উত্তরবঙ্গের রোডে নামছে। ৬ মাস আগে যেখানে ৩২ লক্ষ টাকা আয় হত এখন সেখানে মাসে ৭০ লক্ষ টাকা আয় হচ্ছে।

[5-30 – 5-40 P.M.]

আপনারা বলুন—কোন আণ্ডারটেকিং-এ ডবলের বেশি আয় ৬ মাসের মধ্যে কে করতে পেরেছে? কেউ করতে পারে নি। এটা কি উন্নতির নিদর্শন নয়? এসব আপনারা খবর রাখেন না অথচ অনেক কথা বলে গেলেন। কেউ কেউ দাবি করেছেন যে উত্তরবঙ্গ থেকে আসাম, বিহার ইত্যাদি লং ডিস্টেন্স রুটে বাস চালানো দরকার। বহু আমরা চালাচ্ছি এবং আরও চালাব। তবে সুব্রতবাবু, আপনারা জেনে রাখুন, দিল্লির কাছ থেকে আমরা ৪ কোটি টাকা এখনও পাই নি, এটা আমাদের পাওনা আছে, আটকে রেখে দিয়েছেন দিল্লি। সেই টাকা যদি উত্তরবঙ্গকে দেয় আমরা ৬ মাসের মধ্যে সমস্ত রুট খুলে দেব। এই ৪ কোটি টাকা টু ইজ টু ওয়ান এই ভিত্তিতে কেন্দ্রীয় সরকারের দেবার কথা। এই টাকা আমাদের দেওয়া হয়নি। এসব কথা তো একবারও বললেন না। আপনারা রাজীব গান্ধীর দিকে তাকিয়ে থাকেন, তাঁকে একবার বলুন না যে এই টাকা পাওনা আছে, দাও, তবে উন্নতি হবে।

তেলের দাম, স্পেয়ার পার্টসের দাম, টায়ারের দাম কেন্দ্র বাড়িয়ে দিলেন। তেলের দাম কি ভাবে অগণতান্ত্রিক উপায়ে এঁরা বাড়িয়ে দিলেন সেটা আপনারা জানেন। পার্লামেন্টের অধিবেশন আসন্ন থাকা সত্ত্বেও সেখানে 'একজিকিউটিভ অর্ডার করে তেলের দাম বাড়িয়ে দিলেন। সেখানে পার্লামেন্টে কোনও আলোচনা না করেই এইভাবে তাঁরা তেলের দাম বাড়িয়ে দিলেন। আমরা কিন্তু এসব করি না। রেলের অব্যবস্থার কথাও এঁরা বললেন না। রেলে আজকাল আর মানুষ চড়ে না সেইজন্য বাসে ভিড় বাড়ছে। আমরা অনেক বাস চালাচ্ছি—শিলিগুড়ি থেকে কলকাতা। লোকে বলছে রেলে সময়ের ঠিক নেই, রেলে ভাড়া বেড়েছে সেইজন্য লোকে বেশি করে আজকাল বাসে চাপছে। রেলের কথা কিন্তু ওঁরা বললেন না, কারণ বললে কেন্দ্রীয় সরকারের বিরুদ্ধে বলতে হবে, তাহলে চাকরি থাকবে না। এই কারণে ওঁরা রেলের কথা বললেন না। মাননীয় সদস্যদের আমি বলব, আমরা উন্নতির চেষ্টা করছি, আরও উন্নতি হবে। কেন্দ্রীয় সরকারের যে টাকা দেওয়ার কথা সেই টাকাটা যদি আমরা পাই তাহলে আরও উন্নতি হবে। এই বলে কাট মোশানগুলির বিরোধিতা করে এই ব্যয়বরাদ্দ মঞ্জুর করার জন্য মাননীয় সদস্যদের অনুরোধ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করলাম।

**শ্রী রবীন মুখার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি প্রথমেই যে সমস্ত কাট মোশান এসেছে বিশেষত কাশীবাবু এনেছেন সেগুলিকে অগ্রাহ্য করার জন্য বলছি। এর কারণ অবশ্য খুবই সিম্পল। কারণটা হচ্ছে অজ্ঞতা। অজ্ঞতার জন্য ক্ষমা করা যেতে পারে। সেখানে যে কথাগুলি বলেছেন সেগুলি খুবই জেনারেল কাজেই কাট মোশানগুলি গ্রহণ করার কোনও কারণ নেই। আমি প্রথমে কয়েকটি ছোটখাট প্রশ্নের জবাব দেব তারপর পলিসি সম্পর্কে বলব। আমাদের এই দপ্তরের দুজন মন্ত্রীর ছাপানো বক্তৃতার কপি আপনারা পেয়েছেন আশা করি সেটা আপনারা পড়ে দেখবেন। তবে সন্ধ্যার পর পড়বেন না। সন্ধ্যার পর পড়লে ভুল বুঝবেন সব, তাই সন্ধ্যার পর পড়বেন না। একটা কথা জানা দরকার—অজ্ঞতাকে ক্ষমা করা যায় কিন্তু বিজ্ঞজনের মতন বলতে উঠে সব উল্টোপাল্টা অসত্য কথা বললে তার জবাব দেওয়া যায় না। যাইহোক, সুব্রতবাবু একটা কথা বলেছেন, আমি প্রথমে সেটার জবাব দিতে চাই। ২-বি, বাস বাগবাজার থেকে ধর্মতলা করা হয়নি। ২-বি বাস, বাগবাজার থেকে বালিগঞ্জ যায় এখনও। না জেনেই বলে দিলেন সব। তারপর, তিন নং বাস—তিন নং বাস শ্যামবাজার, বর্তমানে বাগবাজার থেকে খিদিরপুর যায়, চেতলা নয়। কিছুই খবর রাখেন না বলে দিলেন সব। তারপরে আরও কয়েকটি বিষয় আছে এবং সেই ব্যাপারে আমাদের মাননীয় মন্ত্রী মহাশয় ইতিমধ্যে বলেছেন। ট্রামের টেন্ডার সম্পর্কে বলা হয়েছে। এতদিন তারা কি করছিলেন আমি জানিনা। এই ঘটনা হচ্ছে ১৯৮১-৮২ সালের ঘটনা যখন উড়াল পুল হচ্ছে শিয়ালদায় তখন আমহার্স্ট স্ট্রিটে যে ট্রাম লাইন পাতা হয়।

(নয়েস অ্যাণ্ড ইন্টারাপশন)

**Mr. Deputy Speaker :** Why are you disturbing the house, I am on my legs, please sit down.

**শ্রী রবীন মুখার্জি ঃ** আমি আপনাদের সমস্ত কথা শুনেছি। আপনাদের যদি সাহস থাকে তাহলে নিজেদের জায়গায় বসে আমার প্রত্যেকটি কথা শুনবেন। আমি আশা করব যে সুব্রতবাবুর সেই সাহস থাকবে এবং আমি আপনার প্রতিটি চ্যালেঞ্জ গ্রহণ করছি। কিন্তু

আগে আমার কথা শুনতে হবে। আপনার কথার একটিরও আমি জবাব এখনও দেইনি। তারপরে যে কথা বলছিলাম যে তার আগে লেনিন স্মরণী দিয়ে ট্রাম লাইন নিয়ে যাওয়া হয় তার থেকে কমে, অর্থাৎ টেণ্ডারে যেটা আছে। যথারীতি টেণ্ডার বোর্ড বসে স্যাংশান করা হয়েছে এবং তখনকার যে প্রাইস ছিল তার থেকে কমে স্যাংশান করা হয়েছে, এটা খোঁজ নিয়ে দেখবেন। আর একটা কথা আমাদের একজন মাননীয় সদস্য বলেছেন। সভ্য হিসাবে আমরা তো ট্রিট করতে চাই সে জন্য আমি জানাচ্ছি যে একটা নাম বার করুন যে আমার আত্মীয় স্বজনের কারও নামে কোনও বাস দেওয়া হয়েছে। আমি বলছি যে একটা নামও বার করতে পারবেন না। (জনৈক বিরোধি পক্ষের সদস্য আছে।) আপনি আমাকে দিয়ে দেবেন। আমি বলছি এক বছর নয়, ৫ বছরেও বের করতে পারবেন না।

(নয়েস অ্যাণ্ড ইন্টারাপশন)

তারপরে আমাদের মাননীয় মন্ত্রী শিবেনবাবু আপনাদের কাছে বলেছেন যে ক্রমাগত সব জায়গায় ভর্তি করা হয়েছে, সংখ্যা বাড়ানো হয়েছে। শিবেনবাবু বলেছেন যে এখনও ১ হাজারের মতো লোক শিবেনবাবু যে অঞ্চলে বসবাস করেন সেই নর্থ বেঙ্গল ট্রান্সপোর্টে বসে আছে। আপনারা কি চান তাদের ছাটাই করতে? আরও এক হাজার কর্মীকে আমরা অ্যাডজাস্ট করেছি। এটা হচ্ছে ঐ গণিখান চৌধুরির অবদান। আজকে আর একটা বাজেট আছে প্রবীরবাবুর, সেখানেও ১২ হাজার লোক এই রকম ভাবে বসিয়ে দিয়ে গেছেন। আজকে তাদের আমাদের টানতে হচ্ছে। কাজেই আপনাদের এই সব কথা বলতে লজ্জা করেনা।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** রবীনবাবু, আপনি একটু বসুন। এই ডিম্যাণ্ড নং ১২, ৬৮, ৬৯, ৭১-এর জন্য ২ ঘন্টা সময় ঠিক করা হয়েছিল। এটা ৫টা ৪৫ মিনিটে শেষ হয়ে যাচ্ছে। এখনও মন্ত্রীর রিপলাই বাকি আছে, ভোটিং বাকি আছে। এতে দেখা যাচ্ছে যে নির্দিষ্ট সময়ের মধ্যে শেষ হবে না। সে জন্য আমি হাউসকে রিকোয়েস্ট করছি যে হাফ অ্যান আওয়ার সময় বাড়িয়ে দেবার জন্য। আশা করি আপনাদের কারও এতে দ্বিমত নেই। (সকলের সম্মতি জ্ঞাপন) অতএব Half an hour time is extended.

[5-40 – 5-50 P.M.]

**শ্রী রবীন মুখার্জি ঃ** সুব্রত বাবু বললেন ইউনিয়নকে ডাকা হয়নি। ওঁদের যদি শক্তি না থাকে আমি কি করব? আমি ওখানকার সমস্ত ইউনিয়নকে ডেকে কথা বলেছি, মিটিং করেছি আই. এন. টি. ইউ. সি সহ। এবার আমি বলছি সাধারণ ভাবে পত্রিকাগুলোতে যে সমস্ত খবর বের হয়, যার থেকে ওঁরা ব্রিফ নেন,—আনন্দবাজার পত্রিকার সংবাদের উপর আপনারা নির্ভর করতে পারেন, আমি অধিকাংশ ক্ষেত্রে সেইগুলোকে গুরুত্ব দিই না।

(এ ভয়েস—ডকুমেন্টগুলো কি?)

আমি বলছি ৬০০ বাসের কথা যা বলা হয়েছে, তার প্রত্যেকটা আইন অনুযায়ী করা হয়েছে এবং যদি ক্ষমতা থাকে এর উপর দিয়ে হাইকোর্টে কেস করুন না গিয়ে?

(এ ভয়েস—কমিশন বসান, দেখি কিরকম ক্ষমতা?)

কমিশন কেন হাইকোর্টে গিয়ে কেস করুন না, তাহলেই তো বোঝা যাবে, প্রত্যেকটা আইন অনুযায়ী হয়েছে কি না। শুধু ৬০০ কেন, আমি এই সময় আরও অনেক বাসের পারমিট দিয়েছি। আমি আরও পারমিট দিতে চাই।

(গোলমাল)

(এ ভয়েস—কত টাকার বিনিময়ে সেটা বলুন।)

যে টাকা আপনারা পেয়েছেন আপনাদের আমলে, তার বিনিময়ে।

(গোলমাল)

এটা কংগ্রেস নয়, আমাদের এটা মার্ক্সবাদী কমিউনিষ্ট পার্টি—বামফ্রন্ট সরকার। সভ্য জগতে বাস করতে হলে সভ্য জগতের মতো কথা বলতে শিখতে হয়। অনেকে দেখছি খুব বেশি ব্যতিব্যস্ত হয়ে পড়েছেন প্রাইভেট বাসকে ক্রমাগত কলকাতায় আনা হচ্ছে বলে। আমি এই কথা জানাতে চাই, আমাদের এই বামফ্রন্ট সরকার আসার আগে ১৯৬৭-৬৮ সালে আমরা ক্ষমতায় আসার আগে দেখেছিলাম প্রাইভেট বাসকে ইনডাক্ট করা হয়েছে যতখানি আমার স্মরণে আছে, প্রফুল্ল সেনের আমলে তো বটেই, তারও আগে শৈল বাবু যখন ট্রান্সপোর্ট মিনিস্টার ছিলেন তখন থেকে প্রাইভেট বাসকে কলকাতায় আনা হচ্ছে।

(এ ভয়েস—তখন তো আপত্তি করেছিলেন?)

হ্যাঁ, আপত্তি করেছিলাম। আপনারা আজকে আকস্মিক ভাবে সমাজতান্ত্রিক কথাবার্তা বলতে আরম্ভ করেছেন, কিন্তু একটা কথা বোঝার চেষ্টা করুন, একটা বছর চলে যায়, দু বছর চলে যায়, একটা সাজেশনও বাইরে আপনাদের কাছ থেকে পাইনি, শুধু এখানে বছরে একবার চিৎকার করার জন্য আসেন। এটা মনে রেখে দেবেন, আমাদের পশ্চিমবঙ্গ সরকারের যথেষ্ট আর্থিক সামর্থ নেই, যে সামর্থের ভিত্তিতে আমাদের এখানকার স্টেট ট্রান্সপোর্ট সার্ভিসকে চালু করতে পারি। প্রথমত এটা বুঝে নিতে হবে, কলকাতা শহরের ৬০০ বাস সি. এস. টি. সি.'র চলে, আর সি. এস. টি. সি.'র বাইরে চার হাজার প্রাইভেট বাস চলছে মিনি বাস প্রভৃতি চলছে, যেখানে ৫০০/৬০০ সরকারি বাস চলছে, সেখানে ঐ চার হাজার প্রাইভেট বাসকে রিপ্লেস করা, আমাদের কোনও যাদু মন্ত্রে সম্ভব নয়। কোনও যাদু মন্ত্রে সম্ভব, এই চার হাজার বাসকে রিপ্লেস করা, আমার স্টেট সার্ভিস দিয়ে? আগেকার বাজেটগুলি একটু খুঁজে দেখবেন এবং সেগুলির সঙ্গে বর্তমানের বাজেটের একটু তুলনা করবেন, তাহলেই অবস্থাটা বুঝতে পারবেন। একটা সময় পজিশনটা এমন হয়েছিল—আমি যখন মন্ত্রী হই তখন প্রাইভেট বাসের সংখ্যা কমতে কমতে ১১০০/১২০০-তে দাঁড়িয়েছিল। তখন আমরা পলিসি গ্রহণ করতে এবং ঘোষণা করতে বাধ্য হয়েছিলাম যে, গোটা পশ্চিম বাংলাব্যাপী স্টেট ট্রান্সপোর্ট-এর সাহায্যে যখন বাস চালানো সম্ভব নয় তখন ওপেন আর্নিং পলিসি-তে খোলা হাত পলিসিতে—বাস, প্রাইভেট বাস চালু করা হবে। গত বারেও আমি এটা বলেছিলাম। সেই অনুযায়ী আজকে কলকাতা এবং ২৪-পরগনার মধ্যে দিয়ে ৩০০০ প্রাইভেট বাস চলছে এবং এর সঙ্গে মিনিবাস ধরলে ৪০০০-এর মতো প্রাইভেট অপারেটরস কাজ করছে। যখন আমরা দেখলাম পশ্চিম বাংলাব্যাপী মানুষের দাবি হচ্ছে, আরও বাস চাই তখন আমাদের

এই পলিসি নিতে হয়। আমরা বাধ্য হয়ে এই পলিসি গ্রহণ করেছি। সর্বত্র প্রতিনিয়ত দাবি উঠছে, আরও বাস, আরও প্রাইভেট বাস দিন। সেই দাবির পরিপ্রেক্ষিতে আমরা বাসের সংখ্যা বাড়িয়েছি। দেবপ্রসাদ সরকার মহাশয় বললেন যে, বাস চালিয়ে নাকি অনেক লাভ হয়, প্রতি দিন ৩০০ টাকা করে নাকি লাভ হয়। ভাল কথা, যদি লাভ হয় হোক। এখানে কাশীবাবু বসে আছেন, উনি একটা ছাঁটাই প্রস্তাবও রেখেছেন এবং তাতে বলেছেন প্রাইভেট বাস মালিকদের ভরতুকি দেবার যে কথা ছিল তা দেওয়া হচ্ছে না কেন? আমি তাঁকে বলছি, হ্যাঁ, আমরা একটা সময় ৩০ লক্ষ টাকা ভরতুকি দিয়েছি। '৮৩ সালে আমরা ওটা বন্ধ করে দিয়েছি। আমার পূর্বসূরী আমিন সাহেব তেলের দাম বাড়ার জন্য ৩০ লক্ষ টাকা ভরতুকি দিয়েছিলেন। যাত্রীদের সুবিধার জন্য, বাস চালাবার জন্য আমাদের ওটা দিতে হয়েছিল। '৮৩ সালে বাস বাড়ানো হয় এবং ভাড়া বাড়ানো হয়, তখন থেকে আমরা ভরতুকি দেওয়া বন্ধ করে দিয়েছি। এ বছরেও বাস বেড়েছে এবং আরও ১০০০ নতুন রুটে খোলা-হাত নীতি অনুযায়ী আমরা বাস দিতে রাজি আছি। আপনারা ক'জন সেই বাসগুলি রাস্তায় নামাতে রাজি আছেন বলুন? আইন মেনে খোলা-হাতে আমরা আরও ১০০০ বাস নামাতে রাজি আছি। আপনারা এসব খবর রাখেন না, মানুষের দুর্দশার সঙ্গে আপনাদের কোনও সম্পর্ক নেই। আমাদের সে খবর রাখতে হয় এবং সে অনুযায়ী ব্যবস্থা গ্রহণ করতে হয়। আপনাদের কথা অনুযায়ী আমরা চলতে পারি না। মানুষের অভাব এবং দাবি অনুযায়ী আমাদের চলতে হয়। এখানে ঘুস ইত্যাদি নানান কথা বললেন। অথচ আপনারা একটা কমন ল'-কে ভুলে গেলেন। কমন ল' হচ্ছে যখন বাস খুব কম পরিমাণে চলে এবং অনেক মানুষ যখন বাস নামাতে ইচ্ছুক থাকেন তখনই ঘুসের প্রশ্ন ওঠে। কিন্তু এখন আমরা দরাজ হাতে বাসের পারমিট দিচ্ছি। এখন ঐ প্রশ্নই উঠতে পারে না। আপনাদের এই কমন সেন্সটুকুও নেই। এখন ৪০০০ বাস রাস্তায় চলছে, আরও বাস আমরা রাস্তায় নামাতে চাই, এ ছাড়া মানুষের দুর্গতি লাঘব করা যাবে না। এই অবস্থায় ঘুসের প্রশ্নই উঠতে পারে না। দিস ইজ্ দি কমন সেন্স। এই কমন সেন্স যদি কারও না থাকে তাহলে তাঁকে আমার কিছু বলার নেই। তা সত্ত্বেও আমি এখানে কতগুলি সোজা সত্য কথা উল্লেখ করছি। এখানে হয়ত অনেকেই সেই গুলি জানেন না। আমি একটু পরিষ্কার করে বলে দিতে চাই। অনেকেই উদ্বেগ প্রকাশ করলেন। তবে রাস্তা খারাপ ইত্যাদি যে কথাগুলি এখানে বলা হয়েছে তা আমার ব্যাপার নয়, সুতরাং সে কথাগুলি অন্য জায়গায় বলবেন। আমি এই কথাটা বলে দিতে চাই, এই রাজ্যে আজকে এমন কোনও রাস্তা নেই যে রাস্তা দিয়ে কোনও না কোনও যাত্রীবাহী বাস চলছে না। প্রতিটি রাস্তা দিয়েই আজকে কোনও না কোনও যাত্রীবাহী বাস চলছে।

[5-50 – 6-00 P.M.]

অসংখ্য বাস চলছে প্রত্যেক জায়গায়, আজকে পরিস্থিতি এইরকম দাঁড়িয়েছে। কলকাতায় এখনও পর্যন্ত প্রত্যেক রুটেতে অসংখ্য বাস চলছে। আমরা আরও চালাতে চাই কিন্তু প্রবলেম কি দাঁড়িয়েছে—এ বিষয়ে কোনও সন্দেহ নেই যে কলকাতায় রোড স্পেস অত্যন্ত কম। কলকাতায় দৈনিক প্রায় ২০ লক্ষ মানুষ হাওড়া স্টেশন এবং শিয়ালদহ স্টেশন দিয়ে প্রতিদিন আসেন এবং প্রতিদিন যান। প্রবলেম আছে, সমস্ত বাস আমাদের কলকাতার চৌহদ্দির মধ্যে নেই। গ্রেটার ক্যালকাটা—কলকাতার বাইরে সমস্ত জায়গা থেকে সব বাসগুলিই সেন্ট্রাল

ক্যালকাটা মুখী, যার ফলে কলকাতা .শহরে আরও নতুন বাস দিতে বাধ্য হচ্ছি। বিভিন্ন জায়গায় নতুন নতুন বাড়ি উঠছে, টাউন প্ল্যানিং কমিটির মাধ্যমে টাউন-শিপ গড়ে উঠছে। সেখানে বাস প্রভাইড করতে হচ্ছে। বাস প্রভাইড করলে সবই ক্যালকাটা-মুখী হয়। সুতরাং সামগ্রিক ইনট্রিগেটেড প্ল্যানিং ছাড়া শুধু বাস দিয়ে এই সমস্যার সমাধান করা যাবে না। আজকে বাচ্ছা ছেলেদের খেলনা বাসও চালানো সম্ভব হবে না কলকাতার পরিসর যেভাবে বৃদ্ধি পাচ্ছে। আমি আপনাদের কাছে সামান্য হিসাব দিচ্ছি, শুধু কলকাতা এবং ২৪ পরগনা জেলার। প্রাইভেট বাসের সংখ্যা এখন প্রায় দেড় লক্ষে দাঁড়িয়েছে। মোটর সাইকেল ১ লক্ষ ৭-৮ হাজার হয়ে গেছে, ক্রমান্বয়ে বাড়ছে। ট্যাক্সি যেখানে ৫ হাজার ছিল এখন সেটা ১১-১২ হাজার হয়েছে। গুডস ভিহিকেলস প্রায় ৩৬-৩৭ হাজার। এ ছাড়া বিভিন্ন প্রদেশ থেকে, বিভিন্ন রাজ্য থেকে, বিভিন্ন জেলা থেকে আসা-যাওয়া করে যে সমস্ত স্টেজ-ক্যারেজ সেগুলি সম্বন্ধে আমি আগেই বলে দিয়েছি। লাইট ভিহিকেলস ১১ হাজার। এই বাড়ার লক্ষণ হচ্ছে এখানে জীবনের স্পন্দন আছে, ব্যবসা-বাণিজ্য আছে, সেই কারণে বাড়ছে। কনটাক্ট ক্যারেজ হচ্ছে ৬ হাজার ১০০। ট্রাক্টরস অ্যাণ্ড টেলরস, অটো রিক্সা ইত্যাদি এই সমস্তর সংখ্যা এখন বাড়তির মুখে ৪ হাজার, ৬ হাজার, ৮ হাজার, ১০ হাজার। এ ছাড়া ২৫ থেকে ৩০ হাজার রিক্সা চলে, ঠেলা চলে। সুতরাং এই হচ্ছে কলকাতা। এই কলকাতার মধ্যে ৩০০ ট্রাম আমাদের আছে। কাজেই সামগ্রিকভাবে সমস্যাটা যদি না বুঝতে চান তাহলে উপায় নেই। এই হচ্ছে আসল কলকাতার চিত্র যেখানে ক্রমাগত বৃদ্ধি হচ্ছে। কই একবার তো বললেন না—স্বাধীনতার পর এই প্রথম দুটি জায়গায় ট্রাম এক্সটেনডেট হল? এর একটা হচ্ছে মানিকতলা থেকে উল্টোডাঙ্গা আর একটি হচ্ছে বেহালা থেকে জোকা। এই প্রথম এক্সটেনডেট হল।

এক বন্ধু বললেন মেট্রো রেলের কথা, আমি এ কথা জানাচ্ছি যে মেট্রো রেলের কাছে আমার কস্ট রেপ্রেজেন্টেশনের জন্য প্রায় ৪ কোটি টাকা পাওনা, আইন সম্মতভাবে পাওনা। সেই টাকা চাওয়া হয়েছে, পেলে আমি ওখানেও ট্রাম চালিয়ে দোব। কাজের যেটা ৩৮-৪০ বছরে কোনও জায়গায় বৃদ্ধি পায়নি, তা এখন বৃদ্ধি পেয়েছে। পরের দিক হচ্ছে সি. এস. টি. সি.তে বলে দিলেন বেড়েছে। আমি বলছি, আমার ফ্লিট স্ট্রেংথ সার্ভিসের যে রিপোর্ট তাতে কেউ বললেন ২৩, কেউ বললেন ২৭, আমার রিপোর্ট নয়, সেন্ট্রাল গভর্নমেন্টের রিপোর্টে আছে কোনও সময় ১৩ গুণ কোনও সময় ১৫ গুণ। আর একটা খবর আপনাদের জানাচ্ছি, আমাদের তৈরি আমাদের সার্ভিসেবল পিরিয়ডের রিপোর্ট আমি বলছি যে, আমাদের এখানে একটা হিসাব আছে। এটা ভুলে যাবেন না, পুরনো ইতিহাসের কথা, ডাঃ রায় যখন এটা ইন্ট্রোডিউস করেছিলেন তখন প্রধানত তাঁর উদ্দেশ্য ছিল যে কুপার্স ক্যাম্পে ৪০-৪৫ মাইল দূরে যে সব রিফিউজি বসবাস করতেন তাদের কাজ দেওয়া। কাশীবাবু বললেন যে, কেন তাদের সেখান থেকে আনা নেওয়া করতে হবে, তা আপনারা একটা রেজলিউশন এনে এটা বন্ধ করে দিন। আজকে নয়, যেদিন থেকে স্টেট ট্রান্সপোর্ট চালু হয়েছে সেদিন থেকেই ঐ সমস্ত পূর্ববঙ্গ থেকে আগত যেসব অধিবাসী রয়েছে তাদের আনার ব্যবস্থা হয়েছে। কি বলছেন, আমি কি সেগুলি বন্ধ করে দেব? এখন অনেক পরিমাণে কমে এসেছে এবং তার সঙ্গে এটা জানাচ্ছি আমার টোটাল যা ছিল সি. এস. টি. সি'র সংখ্যা—বলে দিলেন যে

ক্রমাগত লোক ভর্তি করছে—কাগজের কথা বললেন, একবার একটা কাগজে বেরিয়েছিল ২০০, ২৫০, প্রায় ৩০০ লোক ভর্তি হয়েছে। আমি রিজয়েণ্ডার দিলে সেটা ছাপে না, আর ছাপলেও একটা কোনে পড়ে থাকে। কাজেই সেগুলি বুঝতে হবে। আমার সি. এস. টি. সি'র লোক সংখ্যা যা ছিল কিছু কমেছে। বাড়েনি।

**শ্রী সুব্রত মুখার্জি :** অসত্য।

**শ্রী রবীন মুখার্জি :** আমার কাছে ফিগার আছে, আপনার কাছে তার কোনও মূল্য না থাকতে পারে, তা আপনারা ওখান থেকে জোগাড় করুন। আর একটা জিনিস জেনে রাখুন, আমাদের স্টেট ট্রান্সপোর্টের কথা অনেক তো শুনলাম, স্টেট ট্রান্সপোর্টে আমার গত বছর প্রায় এক কোটি টাকা রোজগার বেড়েছে। ওটাও জেনে রেখে দিন শুধু লোকসংখ্যার কথা বলবেন না। লোকসংখ্যা তো আছেই, আমাদের এখানে সাবসিডি দিয়ে—সামনের দিনেও চলতে হবে, এক কোটি টাকা যদি রোজগার বাড়ে সামনের দিনে আরও বাড়বে। ভাড়ার পরিমাণ আরও বেড়েছে, কিন্তু এটাও জেনে রেখে দিন পশ্চিমবঙ্গ এবং ত্রিপুরায় সর্বাপেক্ষা সস্তায় বাস চলে, এত সস্তায় কোথাও যাওয়া যায় না। কেন, আপনার তো আই. এন. টি. ইউ. সি'র ইউনিয়ন আছে, কি বলবেন, ডিয়ারনেস চাই না। আমাদের ক্ষমতা কোথায়, সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে তেলের দাম বেড়েছে। প্রতি বছর অনেক গুণ বেশি মহার্ঘ ভাতা দিতে হবে। সেই টাকাটা আসবে কোথা থেকে। আমি যা বাড়াব তার সঙ্গে সঙ্গে এইগুলিও বেড়ে যাচ্ছে। আমার সার্ভিসের উন্নতি হলেও এই কথা আজকে আমাকে বলতে হচ্ছে। তাই আমি এই কথা জানাচ্ছি। কই, একবারও তো বললেন না যে ফেরী ঘাটে ফেরী সার্ভিসের উন্নতি হয়েছে। এখন প্রায় ২ লক্ষ লোক আমার এই ফেরী সার্ভিস ব্যবহার করেন। রোড আস্তে আস্তে কমে আসছে। সেইজন্য তার উপর লোভ কমাবার জন্য ফেরী সার্ভিসের উপর জোর দিয়ে আমরা বরানগর থেকে মেটিয়াবুরুজ পর্যন্ত এই সার্ভিস এক্সটেণ্ড করেছি। এর ফলে আজকে ২ লক্ষ লোক উপকৃত হয়েছে। সুন্দরবন অঞ্চলেও আমরা অনেক জেটি করেছি। সেখানে গেলে সেটাও আপনারা দেখতে পাবেন। যাবার আগে নামগুলো নিয়ে যাবেন আমার কাছ থেকে। ঐ জেটিগুলি করবার ফলে সেখানকার প্যাসেঞ্জারদের যথেষ্ট উপকার হয়েছে। কাশীবাবু বলছিলেন যে, পি. ভি. ডির গাফিলতির ফলে রোজগার কমে যাচ্ছে। আমি বলছি, ৭ বছরে ২৪ থেকে ৩০ কোটি এবং এই বছর আশা করছি ৩৫ কোটি টাকা রোজগার হবে। কাজেই রোজগার বাড়ছে।

(এ ভয়েস 'আণ্ডারগ্রাউণ্ডে')

রোজগারটা আণ্ডারগ্রাউণ্ডে নয়, ওভারগ্রাউণ্ডেই বাড়ছে। আর এখানে বক্তৃতা দেবার সময়, কাট মোশন দেবার সময় বলে দিলেন যে, গাফিলতির জন্য রোজগার কমে যাচ্ছে! অজ্ঞতা—সেটাকে ক্ষমা করা যায়, কিন্তু সুব্রতবাবুর মতো বাজারে বক্তৃতা যারা চালিয়ে যান, জেনেশুনে যাঁরা সম্পূর্ণভাবে উদ্দেশ্য প্রণোদিত হয়ে একেবারে বিকৃত ভাষণের মাধ্যমে সমস্ত অসত্য তথ্য পরিবেশন করেন, তাঁদের ক্ষমা করা যায় না। আমার আর সময় নেই, তাই সমস্ত কাট মোশনকে অগ্রাহ্য করে আমার এই ডিমাণ্ড পাশ করতে অনুরোধ করছি।

[6-00 - 6-10 P.M.]

**Demand No. 12**

The motion of Shri Kashinath Mishra that the Amount of Demand be reduced by Rs. 100/- was then put and a division taken with the following result :-

**NOES**

Abdul Hasnat Khan, Shri

Adak, Shri Nitai Charan

Anisur Rahman Biswas, Shri

Bagdi, Shri Lakhan

Banerjee, Shri Amiya Bhusan

Basu, Shri Ajit

Basu, Shri Subhas

Bauri, Shri Gobinda

Bhattacharya, Shri Lal Behari

Bhattacharyya, Shri Gopal Krishna

Bhattacharyya, Shri Satya Pada

Biswas, Shri Chittaranjan

Biswas, Shri Hazari

Biswas, Shri Satish Chandra

Chakrabarty, Shri Ajit

Chakraborty, Shri Umapati

Chakraborty, Shri Deb Narayan

Chatterjee, Shri Dhirendra Nath

Chatterjee, Shrimati Nirupama

Chattopadhyay, Shri Sadhan

Choudhury, Shri Gunadhar

Chowdhury, Shri Sibendranarayan

Daud Khan, Shri

Dey, Shri Lakshmi Kanta

Doloi, Shri Siba Prasad

Ghosh, Shri Debsaran

Ghosh, Shri Kamakhya Charan

Ghosh, Shri Susanta

Goppi, Shrimati Aparajita

Goswami, Shri Subhas

Guha, Shri Kamal Kanti

Habib Mustafa, Shri

Hajra, Shri Sachindra Nath

Haldar, Shri Krishnadhan

Hazra, Shri Haran

Hira, Shri Sumanta Kumar

Jana, Shri Haripada

Jana, Shri Manindra Nath

Koley, Shri Barindra Nath

Kumar, Shri Himansu

M. Ansar-Uddin, Shri

Maity, Shri Gunadhar

Majhi, Shri Dinabandhu

Majhi, Shri Raicharan

Majhi, Shri Sudhangshu Sekhar

Majhi, Shri Surendra Nath

Majumdar, Shri Sunil Kumar

Malaker, Shri Nani Gopal

Malik, Shri Siba Prasad

Mandal, Shri Sukumar

Mohanta, Shri Madhabendu

Molla, Shri Anadi

Mondal, Shri Kshiti Ranjan

Mondal, Shri Raj Kumar
Mondal, Shri Sudhansu Sekhar
Mukherjee, Shri Amritendu
Mukherjee, Shri Anil
Mukherjee, Shri Joykesh
Mukherjee, Shri Niranjan
Mukherjee, Shri Rabin
Munsi, Shri Mahammad Bacha
Murmu, Shri Maheswar
Naskar, Shri Sundar
Nath, Shri Monoranjan
Paik, Shri Sunirmal
Pal, Shri Bijoy
Panda, Shri Bhupal Chandra
Pathak, Shri Patit Paban
Phodikar, Shri Prabhas Chandra
Pradhan, Shri Prasanta
Pramanik, Shri Abinash
Pramanik, Shri Radhika Ranjan
Ray, Shri Achintya Krishna
Ray, Shri Birendra Narayan
Ray, Shri Subhas Chandra
Roy, Shri Amalendra
Roy, Shri Sada Kanta
Roy, Shri Umakanta
Roy Barman, Shri Khitibhusan
Saha, Shri Kripa Sindhu
Sarkar, Shri Kamal
Sen, Shri Dhirendra Nath

Sen, Shri Sachin
Sen Gupta, Shri Prabir
Seth, Shri Lakshman Chandra
Shish Mohammad, Shri
Singha, Shri Suresh
Singha Roy, Shri Jogendra Nath
Sinha, Dr. Haramohan
Sk. Siraj Ali, Shri
Tirkey, Shri Manohar

**AYES**

Abdul Mannan, Shri
Abdus Sattar, Shri
Abedin, Dr. Zainal
Adhikary, Shri Sisir
Banerjee, Shri Ambica
Bapuli, Shri Satya ranjan
Bhunia, Dr. Manas
Chattaraj, Shri Suniti
Ghosh, Shri Asok
Goswami, Shri Arun Kumar
Maity, Shri Mukul Bikash
Shri Mir Fakir Mohammad
Mishra, Shri Kashinath
Molla, Shri Fazle Azim
Moslehuddin Ahmed, Shri
Mukhopadhyay, Shri Subrata
Sadhukhan, Shri Tarapada
Shamsuddin Ahmad, Shri

**Abst.**

Purkail, Shri Prabodh

The Ayes being 18 the Noes 91 and Abst.-1 the motion was lost.

**Demand No. 12**

The motion of Shri Rabin Mukherjee that a sum of Rs. 1,24,11,000 be granted for expenditure under Demnad No. 12, Major Head : "241-Taxes on Vehicles" (This is inclusive of a total sum of Rs. 31,03,000 already voted on account in March, 1986), was then put and agreed to.

**Mr. Deputy Speaker :** There is no cut motion on Demand No. 68.

**Demand No. 68**

The motion of Shri Rabin Mukherjee that a sum of Rs. 54,48,000 be granted for expenditure under Demand No. 68, Major Head : "335-Ports, Lighthouses and Shipping." (This is inclusive of a total sum of Rs. 13,62,000 already voted on account in March, 1986), was then put and agreed to.

**Demand No. 69**

The motion of Shri Kashinath Mishra that the amount of the demand be reduced by Rs. 100 was then put and a division taken with the following result—

**NOES**

Abul Hasnat Khan, Shri

Adak, Shri Nitai Charan

Anisur Rahman Biswas, Shri

Bagdi, Shri Lakhan

Banerjee, Shri Amiya Bhusan

Basu, Shri Ajit

Basu, Shri Subhas

Bauri, Shri Gobinda

Bhattacharya, Shri Lal Behari

Bhattacharyya, Shri Gopal Krishna

Bhattacharyya, Shri Satya Pada

Biswas, Shri Chittaranjan

Biswas, Shri Hazari

Biswas, Shri Satish Chandra

Chakrabarty, Shri Ajit

Chakraborty, Shri Umapati

Chakraborty, Shri Deb Narayan

Chatterjee, Shri Dhirendra Nath

Chatterjee, Shrimati Nirupama

Chattopadhyay, Shri Sadhan

Choudhury, Shri Gunadhar

Chowduhry, Shri Sibendranarayan

Daud Khan, Shri

Dey, Shri Lakshmi Kanta

Doloi, Shri Siba Prasad

Ghosh, Shri Debsaran

Ghosh, Shri Kamakhya Charan

Ghosh, Shri Susanta

Goppi, Shrimati Aparajita

Goswami, Shri Subhas

Guha, Shri Kamal Kanti

Habib Mustafa, Shri

Hajra, Shri Sachindra Nath

Haldar, Shri Krishnadhan

Hazra, Shri Haran

Hira, Shri Sumanta Kumar

Jana, Shri Manindra Nath

Koley, Shri Barindra Nath

Kunar, Shri Himansu

M. Ansar-Uddin, Shri

Maity, Shri Gunadhar

Majhi, Shri Dinabandhu

Majhi, Shri Raicharan

Majhi, Shri Sudhangshu Sekhar

Majhi, Shri Surendra Nath

Majumdar, Shri Sunil Kumar

Malaker, Shri Nani Gopal

Malik, Shri Sreedhar

Malik, Shri Siba Prasad

Mandal, Shri Sukumar

Mohanta, Shri Madhabendu

Molla, Shri Anadi

Mondal, Shri Kshiti Ranjan

Mondal, Shri Raj Kumar

Mondal, Shri Sudhansu Sekhar

Mukherjee, Shri Amritendu

Mukherjee, Shri Anil

Mukherjee, Shri Joykesh

Mukherjee, Shri Niranjan

Mukherjee, Shri Rabin

Munsi, Shri Mahammad Bacha

Murmu, Shri Maheswar

Naskar, Shri Sundar

Nath, Shri Monoranjan

Paik, Shri Sunirmal

Pal, Shri Bijoy

Panda, Shri Bhupal Chandra

Pathak, Shri Patit Paban

Phodikar, Shri Prabhas Chandra

Pradhan, Shri Prasanta Kumar

Pramanik, Shri Abinash

Pramanik, Shri Radhika Ranjan

Ray, Shri Achintya Krishna

Ray, Shri Subhas Chandra

Roy, Shri Amalendra

Roy, Shri Sada Kanta

Roy, Shri Umakanta

Saha, Shri Kripa Sindhu

Sarkar, Shri Kamal

Sen, Shri Dhirendra Nath

Sen, Shri Sachin

Sen Gupta, Shri Prabir

Seth, Shri Lakshman Chandra

Shish Mohammad, Shri

Singha, Shri Suresh

Singha Roy, Shri Jogendra Nath

Sinha, Dr. Haramohan

Sk. Siraj Ali, Shri

Tirkey, Shri Manohar

**AYES**

Abdul Mannan, Shri

Abdus Sattar, Shri

Abedin, Dr.Zainal

Adhikary, Shri Sisir

Banerjee, Shri Ambica

Bapuli, Shri Satya Ranjan

Bhunia, Dr. Manas

Chattaraj, Shri Suniti

Ghosh, Shri Asok

Goswami, Shri Arun Kumar

Maity, Shri Mukul Bikash

Mir Fakir Mohammad, Shri

Mishra, Shri Kashinath

Molla, Shri Fazle Azim

Moslehuddin Ahmed, Shri

Mukhopadhyay, Shri Subrata

Sadhukhan, Shri Tarapada

Shamsuddin Ahmad, Shri

**Abst.**

Purkait, Shri Prabodh

The Ayes being 18 the Noes, 89 and the Abst.-1 the motion was lost.

The motion of Shri Rabin Mukherjee that a sum of Rs. 29,83,000 be granted for expenditure under Demand No. 69, Major Head : "336—Civil Aviation", (This is inclusive of a total sum of Rs. 7,50,000 already voted on account in March, 1986), was then put and agreed to.

[6-10 - 6-20 P.M.]

**Demand No. 71**

**Mr. Deputy Speaker** : There are 14 cut motions 1-14. I put all the cut motions to vote.

The motion of Kashinath Mishra that the amount of the demand be reduced by Rs. 100/- was then put and a division taken with the following result—

**NOES**

Abul Hasnat Khan, Shri

Adak, Shri Nitai Charan

Anisur Rahman Biswas, Shri

Bagdi, Shri Lakhan

Banerjee, Shri Amiya Bhusan

Basu, Shri Ajit

Basu, Shri Subhas

Bauri, Shri Gobinda

Bhattacharya, Shri Lal Behari

Bhattacharyya, Shri Gopal Krishna

Bhattacharyya, Shri Satya Pada

Biswas, Shri Chittaranjan

Biswas, Shri Hazari

Biswas, Shri Satish Chandra

Chakrabarty, Shri Ajit

Chakraborty, Shri Umapati

Chakraborty, Shri Deb Narayan

Chatterjee, Shri Dhirendra Nath

Chatterjee, Shrimati Nirupama

Chattopadhyay, Shri Sadhan

Choudhury, Shri Gunadhar

Chowdhury, Shri Sibendranaryan

Daud Khan, Shri

Dey, Shri Lakshmi Kanta

Doloi, Shri Siba Prasad

Ghosh, Shri Debsaran

Ghosh, Shri Kamakhya Charan

Ghosh, Shri Susanta

Goppi, Shrimati Aparajita

Goswami, Shri Subhas

Guha, Shri Kamal Kanti

Habib Mustafa, Shri

Hajra, Shri Sachindra Nath

Haldar, Shri Krishnadhan

Hazra, Shri Haran

Hira, Shri Sumanta Kumar

Jana, Shri Haripada

Jana, Shri Manindra Nath

Koley, Shri Barindra Nath

Kunar, Shri Himansu

M. Ansar-Uddin, Shri

Maity, Shri Gunadhar

Majhi, Shri Dinabandhu

Majhi, Shri Raicharan

Majhi, Shri Sudhangshu Sekhar

Majhi, Shri Surendra Nath

Majumdar, Shri Sunil Kumar

Malaker, Shri Nani Gopal

Malik, Shri Sreedhar

Malik, Shri Siba Prasad

Mandal, Shri Sukumar

Mohanta, Shri Madhabendu

Molla, Shri Anadi

Mondal, Shri Kshiti Ranjan

Mondal, Shri Raj Kumar

Mondal, Shri Shashanka Sekher

Mukherjee, Shri Amritendu

Mukherjee, Shri Anil

Mukherjee, Shri Joykesh

Mukherjee, Shri Niranjan

Mukherjee, Shri Rabin

Munsi, Shri Mahammad Bacha

Murmu, Shri Maheswar

Naskar, Shri Sundar

Nath, Shri Monoranjan

Paik, Shri Sunirmal

Pal, Shri Bijoy

Panda, Shri Bhupal Chandra

Pathak, Shri Patit Paban

Phodikar, Shri Prabhas Chandra

Pradhan, Shri Prasanta

Pramanik, Shri Abinash

Pramanik, Shri Radhika Rajan

Roy, Shri Achintya Krishna

Ray, Shri Birendra Narayan

Ray, Shri Subhas Chandra

Roy, Shri Amalendra

Roy, Shri Sada Kanta

Roy, Shri Umakanta

Roy Barman, Shri Khitibhusan

Saha, Shri Kripa Sindhu

Sarkar, Shri Kamal

Sen, Shri Dhirendra Nath

Sen, Shri Sachin

Sen Gupta, Shri Prabir

Seth, Shri Lakshman Chandra

Shish Mohammad, Shri

Singha, Shri Suresh

Singha Roy, Shri Jogendra Nath

Sinha, Dr. Haramohan

Sk. Siraj Ali, Shri

Tirkey, Shri Manohar

**AYES**

Abdul Mannan, Shri

Abdus Sattar, Shri

Abedin, Dr. Zainal

Adhikary, Shri Sisir

Banerjee, Shri Ambica

Bapuli, Shri Satya Ranjan

Bhunia, Dr. Manas

Chattaraj, Shri Suniti

Ghosh, Shri Asok

Goswami, Shri Arun Kumar

Maity, Shri Mukul Bikash

Mir Fakir Mohammed, Shri

Mishra, Shri Kashinath

Molla, Shri Fazle Azim

Moslehuddin Ahmed, Shri

Mukhopadhyay, Shri Subrata

Sadhukhan, Shri Tarapada

Shamsuddin Ahmad, Shri

**Abst.**

Purkail, Shri Prabodh

The Ayes being 18, the Noes, 92 and Abst.-1 the motion was lost.

The motion of Shri Rabin Mukherjee that a sum of Rs 65,08,22,000 be granted for expenditure under Demand No. 71, Major Heads : "338—Road and Water Transport Services, 538—Capital Outlay on Road and Water Transport Services and 738—Loans for Road and Water transport Services", (This is inclusive of a total sum of Rs. 16,27,07,000 already voted on account in March, 1986), was then put and agreed to.

**Demand No. 67**

**Major Head :** 334-Power Projects, 534-Capital Outlay on Power Projects and 734-Loans for Power Projects.

**শ্রী প্রবীর সেনগুপ্ত :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে—৬৭নং দাবির অধীন মুখ্যখাত ৩৩৪ বিদ্যুৎ প্রকল্প এবং ৫৩৪-বিদ্যুৎ প্রকল্প সমূহের জন্য মূলধন বিনিয়োগ এবং ৭৩৪-বিদ্যুৎ প্রকল্প সমূহের জন্য ঋণ সম্পর্কে ব্যয় নির্বাহের জন্য ৭৭,৬৯,৫০,০০০ টাকা (সাতাত্তর কোটি উনসত্তর লক্ষ পঞ্চাশ হাজার) মঞ্জুর করা হোক। বিভিন্ন প্রকল্প রূপায়ণের জন্য পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদ, ক্যালকাটা ইলেকট্রিক সাপ্লাই কর্পোরেশন ও পাওয়ার ডেভেলপমেন্ট কর্পোরেশনকে দেয় ঋণ এবং গ্রামীণ বৈদ্যুতীকরণের জন্য রাজ্য বিদ্যুৎ পর্ষদকে দেয় ভরতুকি বাবদ অর্থ বরাদ্দ করার জন্য এই দাবি জানানো হচ্ছে। কেন্দ্র প্রবর্তিত কর্ম প্রকল্পের অধীন আন্তরাজ্য ট্রান্সমিশন লাইন সংক্রান্ত প্রকল্পগুলিও এই দাবির অন্তর্ভুক্ত রয়েছে। এই অর্থের মধ্যে ১৯৮৬-র মার্চে ভোট অন অ্যাকাউন্টে বরাদ্দকৃত ২০,১২,৫০,০০০ (কুড়ি কোটি বারো লক্ষ পঞ্চাশ হাজার টাকাও) ধরা হয়েছে।

২। (ক) ১৯৮৫-৮৬ আর্থিক বছরে পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদের বিভিন্ন প্রকল্প রূপায়ণের জন্য বাজেটে ৩৩.২২ কোটি টাকা বরাদ্দ ছিল। কোলাঘাটের ২য় স্তরের কাজ দ্রুত শেষ করার উদ্দেশ্যে ভারত হেভি ইলেকট্রিক্যালস্ লিমিটেডকে 'টার্ন'-কি' ভিত্তিতে নিয়োগ করা হয়েছে। কতকগুলি বিশেষ যন্ত্রপাতি দ্রুত সংগ্রহ করার প্রয়োজনে 'ভেলে'র অনুরোধে তাদের অতিরিক্ত ৩৫ কোটি টাকাও দেওয়া হয়েছে। এইভাবে বিভিন্ন প্রকল্পের দ্রুত রূপায়ণের জন্য বাজেট বরাদ্দের অতিরিক্ত ৬৩.০৯ (মোট ৯৬.৩১) কোটি টাকা রাজ্য বিদ্যুৎ পর্ষদকে দেওয়া হয়েছে।

২। (খ) এবছর বিদ্যুৎ খাতে ১৯৭.৯৫ কোটি টাকা ধরা হয়েছে। (দুর্গাপুর প্রোজেক্টস লিমিটেড ধরে ২০৫.৫৬ কোটি টাকা)। এটা বিভিন্ন পরিকল্পনা বাবদ রাজ্য সরকারের মোট খরচের প্রায় ৩০ শতাংশ। এর থেকেই বোঝা যাবে যে বামফ্রন্ট সরকার বিদ্যুতের ব্যাপারে সব সময়েই বিশেষ গুরুত্ব দিয়ে আসছেন।

২। (গ) ১৯৭৭ সালে ক্ষমতায় আসার পর থেকেই বামফ্রন্ট সরকার বিদ্যুতের উৎপাদন দ্রুত বাড়াবার জন্য একনিষ্ঠ প্রচেষ্টা চালিয়ে যাচ্ছেন। বিদ্যুৎখাতে বিনিয়োগও বাড়ানো হচ্ছে। এই উদ্যোগ ও প্রচেষ্টার ফলে বিগত কয়েক বছরে বিদ্যুৎ উৎপাদন ক্ষমতা বহু পরিমাণে বাড়ানো সম্ভব হয়েছে। ডি. ভি. সি. এবং ফরাক্কা বাড়ার পরিমাণ ৫৮১ মেগাওয়াট। বিদ্যুৎ উৎপাদনও এ সময়ে যথেষ্ট বেড়েছে। ১৯৮৪-৮৫ সালে রাজ্য বিদ্যুৎ পর্ষদের উৎপাদনের পরিমাণ ছিল ৩৭৩৪ মিলিয়ন ইউনিট। ১৯৮৫-৮৬-তে এটা বেড়ে ৪৭৫৬ মিনিয়ন ইউনিট হয়েছে, বৃদ্ধির হার শতকরা ২৬.৯ ভাগ; কেন্দ্রীয় বিদ্যুৎ সংস্থার নির্দ্ধারিত উৎপাদন মাত্রা থেকেও শতকরা ৭.৭ ভাগ বেশি। রাজ্য সরকারের সহযোগিতায় সি. ই. এস. সির টিটাগড় প্রকল্পের কাজ শেষ হওয়ার ফলে তাদের বিদ্যুৎ উৎপাদনও যথেষ্ট বেড়েছে। ১৯৮১-৮২ সালে মিঃ ইউনিট। এই উৎপাদন বৃদ্ধির হার শতকরা ৫০ ভাগ।

৩। (ক) মাননীয় সদস্যরা জানেন, দামোদর ভ্যালি কর্পোরেশন আইন অনুযায়ী 'ভ্যালি' অঞ্চলে বিদ্যুতের সম্পূর্ণ চাহিদা মেটানোর দায়িত্ব ডি. ভি. সির। ডি. ভি. সির সি. ই. এস.

সিকে দৈনিক ৯৫ মেগাওয়াট বিদ্যুৎ সরবরাহ করারও কথা কিন্তু কার্যত বেশ কয়েক বছর ধরেই ডি. ভি. সি, সি. ই. এস. সি এবং রাজ্য বিদ্যুৎ পর্ষদের ক্ষেত্রে বিদ্যুৎ সরবরাহ ক্রমেই কমিয়ে দিচ্ছে। ১৯৮১-৮২ সালে ডি. ভি. সি, সি. ই. এস. সিকে ৫৫৯ মিলিয়ন ইউনিট বিদ্যুৎ দিয়েছিল কিন্তু এখন তা কমে ৪৩৩ মিলিয়ন ইউনিট হয়েছে। ১৯৮১-৮২ সালে ডি. ভি. সি. রাজ্য বিদ্যুৎ পর্ষদকে ৫০১ মিলিয়ন ইউনিট বিদ্যুৎ দিয়েছিল, কিন্তু ১৯৮৬ সালে ফেব্রুয়ারি পর্যন্ত ডি. ভি. সি. পর্ষদকে মাত্র ৩৫৫ মিলিয়ন ইউনিট দিয়েছে। রীতি বহির্ভূত ভাবে ডি. ভি. সি.র এই সব সংস্থায় বিদ্যুৎ সরবরাহ কমিয়ে দেওয়া অত্যন্ত দুর্ভাগ্যজনক। পূর্বে কোলাঘাট ও পুরুলিয়া অঞ্চলের চাহিদা মেটাবার জন্য ডি. ভি. সি. প্রায় ২৮ মেগাওয়াটের মতো বিদ্যুৎ দিত। বর্ত্তমানে রাজ্য বিদ্যুৎ পর্ষদ ঐ সব এলাকায় বিদ্যুৎ সরবরাহের দায়িত্ব গ্রহণ করেছে। সমপরিমাণ বিদ্যুৎ খড়গপুর ও বর্ধমান জেলার বিভিন্ন অঞ্চলে সরবরাহের জন্য ডি. ভি. সিকে বার বার বলা সত্ত্বেও ডি. ভি. সি ঐ সব এলাকায় ১৯৭৭ সালের নির্দ্ধারিত ভিত্তিতেই বিদ্যুৎ সরবরাহ সীমাবদ্ধ রেখেছে। কিন্তু বিদ্যুতের চাহিদা এখন প্রায় দ্বিগুণ, ফলে এই অঞ্চলের গ্রাহকেরা নানা অসুবিধার সম্মুখীন হচ্ছেন।

৩। (খ) মাননীয় সদস্যদের স্মরণ থাকতে পারে যে পূর্বে বাজেট ভাষণে জানানো হয়েছিল যে ন্যাশনাল থার্মাল পাওয়ার কর্পোরেশনের ফারাক্কা বিদ্যুৎ কেন্দ্র এবং ন্যাশনাল হাইডেল পাওয়ার কর্পোরেশনের 'চুখাজল বিদ্যুৎ কেন্দ্র থেকে ১৯৮৫ সালের মার্চ মাসে বিদ্যুৎ পাওয়া যাবে। পরবর্তীকালে জানানো হয় এই দুটি প্রকল্প থেকে যথাক্রমে ১৯৮৫ সালের জুলাই ও ডিসেম্বর মাসে বিদ্যুৎ পাওয়া যাবে। ঐ দুই সংস্থা এই সরবরাহ গ্রহণ ও বন্টনের প্রয়োজনীয় ব্যবস্থা করার জন্য অনুরোধও করেছিল। যুদ্ধকালীন জরুরি ভিত্তিতে জিরাটে ৪০০ কেভি এবং বীরপাড়ায় ২২০ কেভি দুটি সাবস্টেশন এবং বীরপাড়া ও উত্তরবঙ্গ হয়। দুঃখের বিষয় সব প্রস্তুতি সত্ত্বেও ঐ দুই কেন্দ্র থেকে এখন পর্যন্ত কোনও বিদ্যুৎ পাওয়া যায় নি, আশা করা যায় শীঘ্রই এই সরবরাহ পাওয়া যাবে।

৩। (গ) প্রসঙ্গত উল্লেখ করা যায় যে কেন্দ্রীয় কর্মসূচি রূপায়ণ মন্ত্রী সম্ভবত রাজ্য বিদ্যুৎ পর্ষদের কাজের অগ্রগতির ভুল ধারণার বশবর্তী হয়ে, ১৯৮৫ সালের ১লা ডিসেম্বর তারিখে এক ডি. ও চিঠিতে মুখ্যমন্ত্রীকে জানিয়েছিলেন যে চুখা প্রকল্প থেকে মার্চ মাসে বিদ্যুৎ পাওয়া যাবে কিন্তু ন্যাশনাল হাইডেল পাওয়ার কর্পোরেশনের সাব-স্টেশনের সঙ্গে রাজ্য বিদ্যুৎ পর্ষদের ১৩২ কেভি লাইনের সংযুক্তির কাজ শেষ না হওয়ার চুখা থেকে উত্তরবঙ্গে বিদ্যুৎ সরবরাহে বিঘ্ন ঘটবে। তিনি এমনকি রাজ্য সরকারের কাজ কর্মের ওপর দৃষ্টি রাখার জন্য পশ্চিমবঙ্গের জনগণের কাছে আবেদন করার কথাও উল্লেখ করেন। ঐ ১৩২ কেভি লাইনের কাজ ১৯৮৫ সালের জুন মাসেই হয়ে গেছে এবং তাঁকে সেটা জানিয়েও দেওয়া হয়েছে।

৩। (ঘ) মাননীয় সদস্যরা জানেন যে উত্তরবঙ্গের কয়েকটি জেলা বিদ্যুৎ সরবরাহের জন্য জলঢাকা জল বিদ্যুৎ কেন্দ্রের উৎপাদন এবং আসামের সরবরাহের ওপর নির্ভরশীল। সম্প্রতি জলঢাকা বিদ্যুৎ কেন্দ্রের উৎপাদন বৃদ্ধির ফলে উত্তরবঙ্গের বিদ্যুৎ পরিস্থিতির কিছুটা

উন্নতি ঘটেছে। কিন্তু আসামের বিদ্যুৎ সরবরাহ আগের মতোই অনিয়মিত। ১৯৮৫ সালের জুলাই মাসে সেন্ট্রাল ইলেকট্রিসিটি অথরিটির তত্ত্বাবধানে একটি সভায় স্থির হয়েছিল যে উত্তরবঙ্গের জেলাগুলির জন্য আসাম নিয়মিত ১৫ মেগাওয়াট বিদ্যুৎ সরবরাহ করবে। কিন্তু দুঃখের বিষয় সি. ই. এর সিদ্ধান্ত এখনও পর্যন্ত কার্যকর হয়নি।

৩। (ঙ) অভিজ্ঞতায় দেখা যাচ্ছে বিদ্যুতের মতো একটি গুরুত্বপূর্ণ বিষয়ে রাজ্যকে স্বয়ম্ভর হতে হবে—অন্যের ওপর নির্ভরশীলতা বাঞ্ছনীয় নয়।

৪। (ক) স্বয়ম্ভরতার লক্ষ্যে পৌছবার জন্য ৬৩০ মেগাওয়াট ক্ষমতাসম্পন্ন বক্রেশ্বর প্রকল্পকে ৭ম পঞ্চবার্ষিকী পরিকল্পনার অন্তর্ভুক্ত করার জন্য কেন্দ্রীয় সরকারকে বার বার অনুরোধ জানানো হয়। মুর্শিদাবাদের সাগরদীঘিতে ২টি ৫০০ মেগাওয়াট ক্ষমতা সম্পন্ন বিদ্যুৎ প্রকল্প স্থাপনের প্রস্তাবও দেওয়া হয়। সি. ই. এ এই প্রকল্পটিকে দুটি পর্যায়ে ভাগ করার পরামর্শ দেন—প্রথম পর্যায়ে ২১০ মেগাওয়াটের ৪টি ইউনিট এবং দ্বিতীয় পর্যায়ে ৫০০ মেগাওয়াটের ২টি ইউনিট স্থাপন করার কথা বলেন। এই প্রকল্পের সংশোধিত প্রজেক্ট রিপোর্ট ১৯৮৫ সালের ডিসেম্বর মাসে সি. ই.-এর কাছে পাঠানো হয়েছে।

৪। (খ) মাননীয় সদস্যরা জানেন যে পশ্চিমবঙ্গ মূলত তাপ বিদ্যুতের উপর নির্ভরশীল। কিন্তু তাপ বিদ্যুতের উপর সম্পূর্ণভাবে নির্ভর করা যায় না, যথেষ্ট পরিমাণ জল বিদ্যুৎ তাপ বিদ্যুতের পরিপূরক হওয়া দরকার, না হলে সরবরাহ বিঘ্নিত হওয়ার আশঙ্কা থাকে।

৪। (গ) মাননীয় সদস্যরা জেনে খুশি হবেন যে, প্ল্যানিং কমিশনের সঙ্গে দীর্ঘ আলোচনার পরে তিস্তা ক্যানেল ফল প্রকল্পে (৩×৩×৭.৫ মেগাওয়াট প্রস্তাবটি ১৯৮৫ সালের সেপ্টেম্বর মাসে অনুমোদিত হয়েছে। এই প্রকল্পটির দ্রুত রূপায়ণের উদ্দেশ্যে জাপানের "ইয়েন ক্রেডিট" পরিকল্পনার অন্তর্ভুক্তির জন্য ভারত সরকারের কাছে একটি প্রস্তাব দেওয়া হয়েছে।

৪। (ঙ) রামমাম প্রথম পর্যায়ের (৩০ মেগাওয়াট) প্রোজেক্ট রিপোর্ট বহুদিন আগেই সি. ই. এর কাছে পাঠানো হয়েছে। এখন জানা গেছে সি. ই. এ এবং সেন্ট্রাল ওয়াটার কমিশন ঐ প্রোজেক্ট রিপোর্ট খতিয়ে দেখছেন।

৪। (চ) জলঢাকা জল বিদ্যুৎ কেন্দ্রের সম্প্রসারণের প্রস্তাবও রয়েছে। এই কেন্দ্রের ক্ষমতা আরও ১৩ মেগাওয়াট বাড়াবার জন্য প্রোজেক্ট রিপোর্ট তৈরি হচ্ছে।

৫। (ক) চালু প্রকল্পগুলির কাজকর্ম সম্বন্ধে সদস্যদের অবহিত করা কর্তব্য বলে মনে করি। মাননীয় সদস্যরা জেনে খুশি হবেন যে কোলাঘাটের ১ম পর্যায়ের ২য় ইউনিটটি সাফল্যের সঙ্গে চালু হয়েছে এবং এবছর ৯ই মার্চ থেকে বিদ্যুৎ উৎপাদন শুরু করেছে। ১ম পর্যায়ের ৩য় এবং শেষ ইউনিটটি এবছর ডিসেম্বরে চালু হওয়ার কথা। এই ইউনিটের বয়লারের বেশ কিছু গুরুত্বপূর্ণ যন্ত্রাংশ ১৯৭৭ সালের আগেই সংগ্রহ করা হয়। ১৯৭৮ সালের বন্যায় এবং দীর্ঘদিন পড়ে থাকায় বয়লারের অনেক যন্ত্রাংশ নষ্ট হয়ে গেছে এবং

বেশ কিছু হারিয়েও গেছে। ফলে ঐ বয়লার নির্মাণকারী প্রতিষ্ঠান এ. বি. এল.-এর সঙ্গে খোয়া যাওয়া যন্ত্রাংশ সরবরাহ নিয়ে আলোচনা চলছে, এবং কতকগুলি সিদ্ধান্তে পৌছানো গেছে। এ সমস্ত কারণে ৩য় ইউনিটের নির্মাণের কাজ পিছিয়ে পড়েছে। এর ফলে এই ইউনিটটি চালু হতে দেরি হতে পারে। আশা করা যায় ১৯৮৭ সালের মধ্যে এই ইউনিটটিকে চালু করা যাবে।

৫। (খ) ৪র্থ ইউনিটের বয়লার ব্যতীত কোলাঘাটের ২য় পর্যায়ের সমস্ত কাজই 'টার্ন কি' ভিত্তিতে 'ভেল'কে দেওয়া হয়েছে। ৪র্থ ইউনিটের বয়লারের কাজ করছে এ. বি. ল. কোম্পানি। ভেলের সঙ্গে চুক্তি অনুযায়ী ২য় পর্যায়ের ১ম ইউনিট চালু হবে ১৯৮৯-৯০ সালে এবং অন্য ২টি ইউনিটের কাজও পরবর্তী ১২ মাসে শেষ হওয়ার কথা। এই প্রকল্পের জন্য খরচ হবে ৭০০ কোটি টাকারও বেশি; এই পরিমাণ টাকার সংস্থান করা পর্ষদ বা রাজ্য সরকারের পক্ষে সম্ভব নয়। তাই শিল্প উন্নয়ন ব্যাঙ্কের (আই. ডি. বি. আই) কাছে ঋণের জন্য অনুরোধ করা হয়। শিল্প উন্নয়ন ব্যাঙ্ক জানায় চলতি রীতি অনুযায়ী রাজ্য বিদ্যুৎ পর্ষদের কোনও বিদ্যুৎ প্রকল্পের জন্য তাঁদের পক্ষে টাকার সংস্থান করা সম্ভব নয়; কেবলমাত্র নিবন্ধভুক্ত লিমিটেড কোম্পানির ক্ষেত্রে তারা টাকা ঋণ দিতে পারে। এই পরিস্থিতিতে এই প্রকল্প গড়ে তোলার জন্য পশ্চিমবঙ্গ বিদ্যুৎ উন্নয়ন কর্পোরেশন লিমিটেড গঠন করা হয়েছে। শিল্প উন্নয়ন ব্যাঙ্ক এই কর্পোরেশনের ঋণের আবেদনপত্র গ্রহণ করেছে এবং আশা করা যায় উক্ত ব্যাঙ্ক ও অন্যান্য মূলধন বিনিয়োগকারী সংস্থা থেকে এই প্রকল্পের জন্য ২৩২ কোটি টাকার মতো পাওয়া যাবে। এই প্রকল্পের জন্য বিনিয়োগ ৭০০ কোটি টাকার বেশি হওয়ায় ঠিক সময়ে ঐ প্রকল্প রূপায়ণের জন্য শিল্প উন্নয়ন ব্যাঙ্ক ও অন্যান্য সূত্র থেকে প্রাপ্য টাকার উপরেও রাজ্য সরকারকে যথেষ্ট পরিমাণ টাকার সংস্থান করতে হবে।

৫। (গ) ১৯৮৫ সালের মে মাসে প্ল্যানিং কমিশন বক্রেশ্বর তাপবিদ্যুৎ প্রকল্প ৭ম পঞ্চবার্ষিকী যোজনায় অন্তর্ভুক্তির অনুমোদন দিয়েছে। এই প্রকল্প রূপায়ণের জন্য ভারত সরকার বিদেশি সহযোগিতার জন্য প্রচেষ্টা চালাতে পরামর্শ দেন। ইতি মধ্যে দুটি প্রস্তাব পাওয়া গেছে। একটি প্রস্তাব রাশিয়ার ভি. ও টেকনোপ্রোমেক্সপোর্ট (V/O Technopromexport) ও ভারতের বিড়লা টেকনিক্যাল সার্ভিসেস (Birla Technical Services)-এর। অপরটি আমেরিকার কুলজিয়ান কর্পোরেশন ও জাপানের সি. ইটো (C. Itoh) বাণিজ্যগোষ্ঠীর। প্রস্তাব দুটি বিবেচনা করে দেখার জন্য রাজ্য সরকার একটি মূল্যায়ন কমিটি (Evaluation Committee) গঠন করেন। উক্ত কমিটি প্রকল্পের খরচ, উৎপাদিত বিদ্যুতের খরচ, ঋণ পরিশোধের সুবিধা ও অন্যান্য কারিগরি দিক খতিয়ে দেখে রাশিয়ার প্রস্তাবের অনুকূলে মতো দেন। দু'টি প্রস্তাবই ভারত সরকারের কাছে পাঠানো হয়েছে। রাশিয়ার প্রস্তাবের শর্তাবলী আমাদের পক্ষে অধিকতর সুবিধাজনক এবং এটা গ্রহণের জন্য অনুরোধ করা হয়েছে। এই প্রস্তাব রূপায়ণের জন্য ৭ম যোজনার মধ্যে প্রায় ৩০৭ কোটি টাকার অভ্যন্তরীণ সম্পদ সংগ্রহ করা প্রয়োজন। পাওয়ার বণ্ড বিক্রি করে ও ব্যাঙ্ক ঋণের মাধ্যমে

অভ্যন্তরীণ সম্পদ সংগ্রহ করার অনুমোদন দেবার জন্য কেন্দ্রীয় সরকারকে অনুরোধ করা হয়েছে। বাকি টাকা রাজ্য সরকার নিজস্ব তহবিল থেকে দেবে। বক্রেশ্বর প্রকল্পের কাজ অবিলম্বে শুরু করতে হবে। তাই পাওয়ার বণ্ড বা ব্যাঙ্ক ঋণের মাধ্যমে সম্পদ সংগ্রহের অনুমোদন না দিলে কেন্দ্রীয় সরকারকে কুলজিয়ানের প্রস্তাব বিবেচনা করার জন্য অনুরোধ করা হয়েছে। এ ব্যাপারে রাজ্য সরকারের সঙ্গে পরামর্শ করে যেন চূড়ান্ত সিদ্ধান্ত নেওয়া হয়। এই প্রকল্পের জন্য ৬০৯ হেক্টর জমি অধিগ্রহণের কাজ চলেছে এবং ইতিমধ্যেই ১০২.২৮ হেক্টর জমি অধিগৃহীত হয়েছে।

৫। (ঘ) আগেই বলা হয়েছে যে রাম্মাম জল বিদ্যুৎ প্রকল্পের (২য় পর্যায়) কাজের বেশ অগ্রগতি হয়েছে। ইতিমধ্যে টানেল নির্মাণের কাজ অনেক এগিয়েছে। ফোরবে, পাওয়ার হাউস, এবং সুইচ-ইয়ার্ডের কাজ আরম্ভ হয়েছে। ডি-সিলটিং বেসিন, পেনস্টক পাইপ এবং টার্বো জেনারেটিং সেটের অর্ডার দিয়ে দেওয়া হয়েছে। প্রথম ২টি ইউনিট ১৯৮৮-৮৯ সালে এবং পরের ২টি ইউনিট ১৯৮৯-৯০ সালে চালু হবে বলে আশা করা যায়।

৫। (ঙ) সি. ই. এস. সির সাদার্ণ জেনারেটিং স্টেশনটি বহু পুরানো। বর্তমানে এর উৎপাদন ক্ষমতা খুবই কম। এই অবস্থায় এর পরিবর্তে সি. ই. এস. সি ৬৭.৫ মেগাওয়াট সম্পন্ন ২টি ইউনিটের একটি বিদ্যুৎ কেন্দ্র স্থাপনের জন্য প্রস্তাব দিয়েছিল। প্রসঙ্গত উল্লেখ করা প্রয়োজন যে এই প্রকল্পটি ১৯৮৩ সালে অনুমোদিত হয়েছে এবং সে সময়ে প্রকল্পের খরচা ছিল ১২৪ কোটি ২৭ লক্ষ টাকা। সি. ই. এস. সি তার অন্যান্য উৎপাদন কেন্দ্রের সঙ্গে সামঞ্জস্য রাখার জন্য যুক্ত রাজ্য থেকে টি. জি. সেট (টারবো জেনারেটর) আমদানি করার প্রস্তাব দেয়। কেন্দ্রীয় সরকার সিদ্ধান্ত নিতে দেরি করার ফলে প্রকল্পটি অনেক পিছিয়ে পড়েছে এবং খরচও বেড়ে গেছে (২১০ কোটি ৭৫ লক্ষ)। আবার এই পরিমাণ বিনিয়োগের জন্য এম. আর. টি. পির (মোনোপলি অ্যাণ্ড রেসট্রিকটিভ ট্রেড প্র্যাকটিস) ছাড়পত্র দরকার। ১৯৮৫ সালের নভেম্বর মাস থেকে কেন্দ্রীয় সরকারকে প্রয়োজনীয় ছাড়পত্র দেবার জন্য বারবার অনুরোধ করা সত্ত্বেও এখন পর্যন্ত তাঁদের সিদ্ধান্ত জানা যায়নি। এইভাবে প্রকল্পটির খরচ বাড়ছে এবং রূপায়ণও বিলম্বিত হচ্ছে।

৫। (চ) বিদ্যুতের চাহিদা দ্রুত বাড়ছে। ১৯৭৭-৭৮ সালে এরাজ্যে নিয়ন্ত্রিত চাহিদার পরিমাণ ছিল ৭০০ মেগাওয়াটের মতো, এখনই চাহিদা ১৩০০ ছাড়িয়ে গেছে। তাই নির্মীয়মাণ প্রকল্পগুলি সময়মতো শেষ করার ব্যবস্থা নেওয়া হচ্ছে এবং সঙ্গে সঙ্গে নতুন নতুন প্রকল্পের কথাও ভাবা হচ্ছে, যাতে পশ্চিমবঙ্গ আবার সেই ভয়াবহ 'লোডশেডিং'য়ের কবলে না পড়ে।

৬। (ক) বামফ্রন্ট সরকারের আমলে বিদ্যুৎ উৎপাদন ক্ষমতা যথেষ্ট পরিমাণে (১৩০০ মেগাওয়াট) বাড়লেও রাজ্যের সামগ্রিক বিদ্যুৎ উৎপাদন ক্ষমতার বৃদ্ধি অন্যান্য রাজ্যের তুলনায় বেশ কম। ১৯৫১ সাল ও ১৯৮৫ সালের মধ্যে রাজ্যগুলির বিদ্যুৎ উৎপাদন ক্ষমতার তুলনা করলে ব্যাপারটা আরও স্পষ্ট হবে।

**বিদ্যুৎ উৎপাদন ক্ষমতা**

| রাজ্য | | ১৯৫১ (মেগাওয়াট) | ১৯৮৫ (মেগাওয়াট) | উৎপাদন বৃদ্ধির হার |
|---|---|---|---|---|
| ১। পশ্চিমবঙ্গ | — | ৫৪৬ | ৩০৬৮ | ৫.৬ গুণ |
| ২। মহারাষ্ট্র | — | ৩৩৯ | ৬৮৭২ | ২০ গুণ |
| ৩। উত্তরপ্রদেশ | — | ২০০ | ৫১৬৪ | ২৪ গুণ |
| ৪। তামিলনাড়ু | — | ১৫৪ | ৩৫৮৯ | ২০ গুণ |
| ৫। কর্ণাটক | — | ১১৪ | ২২৯২ | ২০ গুণ |
| ৬। দিল্লি | — | ৪২ | ১০১৬ | ২৪ গুণ |
| .৭। কেরালা | — | ৩২ | ১১৪১ | ৩১ গুণ |

ওপরের সারণি থেকে বোঝা যাচ্ছে গত ৩৫ বছরে বেশিরভাগ রাজ্যে যেখানে বিদ্যুৎ উৎপাদন ক্ষমতা বেড়েছে ২০ গুণের বেশি, পশ্চিমবঙ্গে বেড়েছে মাত্র ৫.৬ গুণ। এটা অতীতের দীর্ঘ অবহেলার ফল। কোনও সময়েই পশ্চিমবঙ্গে বিদ্যুতের চাহিদার সঠিক মূল্যায়ন হয়নি। অথচ খবরে প্রকাশ যে প্ল্যানিং কমিশনের জনৈক সদস্য সম্প্রতি অ্যাশোসিয়েশন অব ইঞ্জিনিয়ারিং ইণ্ডাস্ট্রির এক সভায় বলেছেন যে ৭ম যোজনার শেষে পশ্চিমবঙ্গে যথেষ্ট (শতকরা ৫০ ভাগ) পরিমাণ বিদ্যুৎ উদ্বৃত্ত হবে।

৬। (খ) ভবিষ্যতে বিদ্যুৎ-এর চাহিদা নিরূপণের জন্য রাজ্য সরকার 'পারস্‌পেক্‌টিভ পাওয়ার প্ল্যানিং কমিটি' গঠন করেছিলেন। ঐ কমিটি সব খতিয়ে দেখে বলেছেন ৭ম পঞ্চবার্ষিকী যোজনার শেষে পশ্চিমবঙ্গে প্রায় ১০০০ মেগাওয়াট বিদ্যুৎ ঘাটতি হবে। সি. ই. এ এক সমীক্ষায় বলেছেন ৭ম যোজনার শেষে রাজ্যে বিদ্যুৎ ঘাটতি দাঁড়াবে প্রায় ৫৫০ মেগাওয়াট। ২০০৪-৫ সাল পর্যন্ত ভারতের বিভিন্ন অঞ্চলের বিদ্যুৎ-এর চাহিদা নিরূপণের জন্য ভারত সরকার সম্প্রতি সি. ই. এর তত্ত্বাবধানে ত্রয়োদশ পাওয়ার সার্ভে কমিটি গঠন করেছেন। কমিটির রিপোর্ট এই বছর ডিসেম্বর মাসে পাওয়া যাবে। আশা করা যায় এই কমিটি সঠিকভাবে পশ্চিমবঙ্গের ভবিষ্যৎ বিদ্যুৎ চাহিদার পরিমাণ নির্দ্ধারণ করতে পারবেন।

৭। (ক) শুধু বিদ্যুৎ উৎপাদন ক্ষমতা বেড়েছে তাই নয়, সাম্প্রতিককালে বিদ্যুৎ কেন্দ্রগুলির কাজকর্মেরও প্রভূত উন্নতি হয়েছে। বিভিন্ন ব্যবস্থার মাধ্যমে বিদ্যুৎ কেন্দ্রের ইউনিটগুলির আকস্মিক অচলাবস্থা কমিয়ে আনার ফলেই এটা সম্ভব হয়েছে। বিদ্যুৎ উৎপাদন ও সরবরাহে উন্নতি ঘটায় সম্প্রতি বিদ্যুৎ নিয়ন্ত্রণ ব্যবস্থার পর্যালোচনা করে বিদ্যুৎ ব্যবহারের উপর কিছু কিছু বিধি নিষেধ শিথিল করা সম্ভব হয়েছে। নিম্নলিখিত নিয়ন্ত্রণ প্রথাগুলি তুলে দেওয়া হয়েছে ঃ

(ক) ১৯৭৪ সাল থেকে প্রযোজ্য সকাল ৯-৩০ থেকে ১১টা পর্যন্ত ব্যাঙ্ক ও বাণিজ্যিক প্রতিষ্ঠানে শীত-তাপ নিয়ন্ত্রণের যন্ত্র ও ঠাণ্ডা রাখার যন্ত্র চালানের ওপর বিধি নিষেধ;

(খ) ১৯৭৪ সাল থেকে প্রযোজ্য হাইটেনশন বিদ্যুৎ ব্যবহারকারি শিল্পে সর্বোচ্চ চাহিদার শতকরা ১৫ ভাগ নিয়ন্ত্রণের বিধি নিষেধ;

(গ) ১৯৮৩ সাল থেকে প্রযোজ্য বিভিন্ন শিল্পে বিদ্যুৎ ব্যবহারের উপর শতকরা ১৫ ভাগ বিদ্যুৎ নিয়ন্ত্রণ বিধি নিষেধ।

৭। (খ) বিদ্যুৎ পরিস্থিতির এই উন্নতি সাধারণের স্বস্তির বিষয়। 'লোডশেডিং'-এর মাত্রা এখন গড়ে মোটামুটি দৈনিক ১ ঘন্টার মতো। এই 'লোডশেডিং'য়ের হাত থেকে পুরোপুরি রেহাই পাওয়ার জন্যও সর্বতোভাবে চেষ্টা করা হচ্ছে। কিন্তু তাপ বিদ্যুৎ-এর উপর নির্ভরশীলতার কতকগুলি অসুবিধা আছে। যথেষ্ট পরিমাণ জল বিদ্যুৎ তাপ বিদ্যুতের পরিপূরক হিসেবে ব্যবহার করা সম্ভব না হলে বিদ্যুতের সাময়িক ঘাটতিজনিত সমস্যা থেকে সম্পূর্ণ মুক্তি পাওয়া সম্ভব নয়।

৭। (গ) বিদ্যুৎ ব্যবস্থার এই সামগ্রিক উন্নতির জন্য রাজ্য বিদ্যুৎ পর্ষদ ও সি. ই. এস. সির ইঞ্জিনিয়ার ও অন্যান্য সকল কর্মীই ধন্যবাদার্হ।

৭। (ঘ) মাননীয় সদস্যগণ জানেন যে পর্ষদের "রুগ্ন শিশু" সাঁওতালদি তাপ বিদ্যুৎ কেন্দ্র চিরকালই সমালোচনার বিষয়বস্তু। ইদানিং এই কেন্দ্রের কাজকর্মের প্রভূত উন্নতি হয়েছে এবং গত এক বছরে উৎপাদন যথেষ্ট পরিমাণ (৯.৬ ভাগ) বেড়েছে। আধুনিকীকরণ ও নবীকরণ কর্মসূচি রূপায়ণের ফলে সাঁওতালদির এই উন্নতি দেখা যাচ্ছে এবং আশা করা যায় এই কাজগুলি পুরোপুরি শেষ হলে, ডিজাইনের ও অন্যান্য দেখা যাচ্ছে এবং আশা করা যায় এই কাজগুলি পুরোপুরি শেষ হলে, ডিজাইনের ও অন্যান্য মূল ত্রুটিগুলি দূর হবে এবং এই কেন্দ্রের উৎপাদন আরও বাড়বে।

৭। (ঙ) ব্যাণ্ডেল তাপ বিদ্যুৎ কেন্দ্রের ৫ম ইউনিটের (২১০ মেগাওয়াট) কথা বিশেষভাবে উল্লেখ করা প্রয়োজন। ৫ম ইউনিটের পি. এল. এফ (মোট উৎপাদন ক্ষমতার শতকরা হিসেব) পুরানো ৪টি ইউনিট (প্রতিটি ৮০ মেগাওয়াট) থেকে ভাল উৎপাদন পাওয়ার জন্য ঐ বহু ব্যবহৃত ৪টি ইউনিটের নবীকরণের কাজও হাতে নেওয়া হয়েছে। ১৯৮৭-৮৮ সালের মধ্যে এই নবীকরণের কাজ শেষ হবার কথা।

৭। (চ) উৎপাদন বৃদ্ধি ও বন্টন ব্যবস্থার উন্নতির ফলে বহু সংখ্যক গৃহে, কৃষিকার্যে ও বিভিন্ন কলকারখানায় নতুন বিদ্যুৎ সংযোগ দেওয়া সম্ভব হয়েছে। চলতি আর্থিক বছরে, ১৯৮৫ সালের ডিসেম্বর পর্যন্ত রাজ্য বিদ্যুৎ পর্ষদ ৪৮৩৮১টি লো-টেনশন গার্হস্থ ও বাণিজ্যিক এবং ২১০৩টি শিল্পে বিদ্যুৎ সংযোগ দিয়েছে এবং ১৯৮৬-র মার্চ পর্যন্ত ৮০৬৪টি কৃষি এবং ৬০টি হাইটেনশন শিল্পে বিদ্যুৎ সংযোগ দিয়েছে। সি. ই. এস. সি গার্হস্থ্য, বাণিজ্যিক ও শিল্প মিলিয়ে মোট ১৫,৫০০টি লো-টেনশন এবং ৪৫টি হাইটেনশন শিল্পে বিদ্যুৎ সংযোগ দিয়েছে।

৮। (ক) বিদ্যুৎ উৎপাদন ক্ষমতা বাড়াবার সঙ্গে সঙ্গে বিদ্যুৎ পরিবহন ও বন্টন ব্যবস্থার উন্নতির উপর গুরুত্ব আরোপ করা হচ্ছে। রাজ্য বিদ্যুৎ পর্ষদের জিরাটের ৪০০ কেভি এবং বীরপাড়ার ২২০ কেভি সাব-স্টেশনের উল্লেখ আগেই করা হয়েছে। এছাড়া ১৯৮৬ সালের জুন মাসের মধ্যে কতকগুলি অতি উচ্চভোলটেজ সম্পন্ন (এক্সট্রা হাই-টেনশন ভোলটেজ)

সাব-স্টেশনের ক্ষমতা বাড়ানোর ব্যবস্থা নেওয়া হয়েছে। ইতিমধ্যেই বিদ্যুৎ পর্ষদ রিষড়া, সাঁইথিয়া, কোলাঘাট, বিষ্ণুপুর, রানাঘাট ও অশোকনগরের মতো বড় বড় সাব-স্টেশনের ক্ষমতা বাড়াবার কাজ অনেকাংশে শেষ করেছে এবং বাকি কাজ এবছর জুন মাসের মধ্যে শেষ করেছে এবং বাকি কাজ এবছর জুন মাসের মধ্যে শেষ হওয়ার কথা।

৮। (খ) কোলাঘাট ও জিরাটের মধ্যে ৪০০ কেভি বিদ্যুৎবাহী তার টানার কাজ শেষ হওয়ার মুখে এবং আশা করা যায় ১৯৮৬ সালের জুন মাসের মধ্যে বাকি কাজ শেষ হয়ে যাবে। এছাড়া কোলাঘাট ও দুর্গাপুরের মধ্যে ৪০০ কেভি বিদ্যুৎবাহী লাইন টানার কাজ ও দুর্গাপুর প্রোজেক্টস লিমিটেড ও বিধাননগরের মধ্যে ২২০ কেভি ডি. সি লাইনের কাজ বিদ্যুৎ পর্ষদ হাতে নিয়েছে।

প্রসঙ্গত উল্লেখ করা যায় যে পশ্চিমবঙ্গে ১৯৭৭ সালে যেখানে ১৩২ কেভি ও ২২০ লাইন ছিল যথাক্রমে ১৬৭ কিঃ মিঃ ও ৭২৪ কিঃ মিঃ, বর্তমানে ঐ লাইনের দৈর্ঘ্য দাঁড়িয়েছে যথাক্রমে ২৪৩৯ কিঃ মিঃ ও ১৬১৬ কিঃ মিঃ।

৮। (গ) সি. ই. এস. সি-র টিটাগড় বিদ্যুৎ কেন্দ্র থেকে সরাসরি মধ্য ও দক্ষিণ কলিকাতায় বিদ্যুৎ সরবরাহ ব্যবস্থার সীমাবদ্ধতার কথা আগেরবার উল্লেখ করা হয়েছিল। সি. ই. এস. সি তাঁদের টিটাগড় ও প্রিন্সেপ ঘাট সাব-স্টেশনের মধ্যে ১৩২ কেভি তারের লাইন সংযুক্ত করায় এখন দক্ষিণ ও মধ্য কলিকাতায় বিদ্যুৎ সরবরাহ ব্যবস্থার অনেক উন্নতি হয়েছে।

৯। (ক) একথা স্বীকার করতে দ্বিধা নেই যে, গ্রামীণ বৈদ্যুতিকরণের ক্ষেত্রে অগ্রগতি সন্তোষজনক নয়। যদিও ১৯৯২ সালের মধ্যে সমস্ত গ্রামগুলিকে গ্রামীণ বৈদ্যুতিকরণ কর্ম্মসূচির আওতায় আনার কথা, এখনও পর্যন্ত মোট ৩৮,০৭৪টি মৌজার মধ্যে ২০,৫৩১টি মৌজায় বিদ্যুৎ পৌঁছেছে (শতকরা ৫৪ ভাগ)। এ পর্যন্ত ৪৭,৫৫৬টি পাম্প সেট বিদ্যুৎতায়িত করা হয়েছে। প্রসঙ্গত বলা যায় যে ১৯৭৬-৭৭ সাল পর্যন্ত ১০,৯৮১টি মৌজায় ও ১০,০৮০টি পাম্পসেট বৈদ্যুতিকরণ হয়েছিল। কৃষক ভাইদের কাছ থেকে উৎসাহব্যঞ্জক সাড়া না পাওয়ায় পাম্পসেট বৈদ্যুতিকরণের অভীষ্ট লক্ষ্যে পৌঁছানো যাচ্ছে না। আগে অনিয়মিত বিদ্যুৎ সরবরাহ ব্যবস্থা, কম ভোলটেজ ইত্যাদি নানা অভিযোগ করা হত। এই অব্যবস্থা দূর করার জন্য কতকগুলি নতুন সাব-স্টেশন তৈরি করা হয়েছে এবং কৃষিতে নিয়মিত বিদ্যুৎ সরবরাহের ব্যবস্থা করা হয়েছে। শুধু তাই নয় পাম্পে বিদ্যুৎ সংযোগ পাওয়ার শর্তাবলীও শিথিল করা হয়েছে। প্রতি ইউনিট বিদ্যুতের শুধু উৎপাদন খরচ যখন ৪৯ পয়সার মতো রাজ্য সরকার ভরতুকি দিয়ে কৃষিকার্যে ৩৫ পয়সা ইউনিট হিসাবে বিদ্যুৎ দিচ্ছে। কৃষিক্ষেত্রে বিদ্যুৎ ব্যবহারের অর্থনৈতিক সুবিধাগুলি কৃষকদের কাছে তুলে ধরা দরকার। তাহলেই কৃষকেরা পাম্পসেটে বিদ্যুৎ সংযোগের জন্য আগ্রহান্বিত হবেন।

৯। (খ) গ্রামীণ বৈদ্যুতিকরণ কর্মসূচি রূপায়ণের পথে অনেক অসুবিধা আছে একথা ঠিক যে, অন্যান্য বিষয়ে অগ্রাধিকার দেওয়ায় পঃবঃ রাজ্য বিদ্যুৎ পর্ষদ অতীতে পল্লী বিদ্যুৎতায়নে প্রয়োজনীয় গুরুত্ব দিতে পারেনি। এখন বিদ্যুৎ পর্ষদ গ্রামীণ বৈদ্যুতিকরণ কর্মসূচির উপর যথাযথ গুরুত্ব দিচ্ছে এবং ১৯৯২ সালের মধ্যে শতকরা ১০০ ভাগ মৌজায় বিদ্যুৎ পৌঁছানোর

জন্য প্রয়োজনীয় ব্যবস্থা নিচ্ছে। কিন্তু সমস্যা দাঁড়িয়েছে যে, এর মধ্যে অনেকগুলি প্রকল্প বহু আগেই অনুমোদিত ছিল অথচ দেরিতে কাজ হাতে নেওয়ায় ঐ সব প্রকল্পের খরচ ইতিমধ্যেই অনেক বেড়ে গেছে। আশা করা যায় আর, ই. সি. (রুর‍্যাল ইলেকট্রিফিকেশন কর্পোরেশন লিঃ) এই বর্দ্ধিত খরচ বহনের বাস্তব সমস্যাটি উপলব্ধি করে যথাযথ ব্যবস্থা নেবেন।

৯। (গ) গ্রামীণ বৈদ্যুতিকরণ কর্পোরেশনের প্রচলিত রীতি অনুসারে কাজ করতে গিয়ে মৌজা বৈদ্যুতিকরণের ক্ষেত্রে নানা অসুবিধা দেখা যাচ্ছে। বেশির ভাগ ক্ষেত্রেই মৌজার এক অংশ বিদ্যুৎতায়িত হয় এবং সংলগ্ন এলাকা থেকে সরবরাহ ব্যবস্থা সম্প্রসারণের দাবি ওঠে এবং অসন্তোষ সৃষ্টি করে। বিভিন্ন পৌরসভা এলাকায়ও জনবসতির সম্প্রসারণ হচ্ছে। সেখানেও বিদ্যুৎ সরবরাহ সম্প্রসারণের প্রয়োজন। এই সকল অসুবিধা দুরীকরণের জন্য রাজ্য বিদ্যুৎ পর্ষদ আগামী বছর বিভিন্ন এলাকায় ৩০০ কিলোমিটার এবং গ্রাম এলাকায় ৫০০ কিলোমিটার বিদ্যুৎ সরবরাহ সম্প্রসারণের ব্যবস্থা নিচ্ছে।

৯। (ঘ) বিদ্যুৎ উৎপাদনের রীতির চিরাচরিত পদ্ধতির বাইরে স্থানীয় প্রাকৃতিক সম্পদ ব্যবহারের মাধ্যমে উৎপাদনের বিকল্প উৎস নিয়ে অনেক কথা শোনা যাচ্ছে। এ ব্যাপারে এখনও আমরা বিশেষ এগোতে পারিনি। এ রাজ্যে দার্জিলিং জেলার দুর্গম পার্বত্য অঞ্চল এবং সুন্দরবনের দ্বীপ অঞ্চলে ট্রান্সমিশন লাইন পৌছানো হয়ত কোনওদিন সম্ভব হবে না। এসব অঞ্চলে বাতাস বা সৌরশক্তি কাজে লাগিয়ে অথবা ছোট ছোট জলপ্রপাত ও স্রোতধারা ব্যবহারে ছোট ছোট জলবিদ্যুৎ প্রকল্পের মাধ্যমে স্থানীয়ভাবে বিদ্যুৎ সরবরাহ করা যেতে পারে। এই ধরনের ৫টি ছোট ছোট জল বিদ্যুৎ প্রকল্প সি. ই. এ-র অনুমোদনের জন্য পাঠানো হয়েছে এবং আরও প্রায় ৩৮টি এরকম প্রকল্প তৈরি করা হচ্ছে। সুন্দরবনের দ্বীপসমূহে বাতাস ও সৌরশক্তিকে কাজে লাগিয়ে বিদ্যুৎ তৈরির কথাও চিন্তা করা হচ্ছে। এই প্রকল্পগুলো ভবিষ্যতে বাস্তবে পরিণত হলে স্থানীয় ভাবে বিদ্যুৎ-এর চাহিদা পূরণ করা সম্ভব হবে।

৯। (ঙ) গ্রামের উন্নতি ও জনগণের মঙ্গলের উপরই রাজ্যের অর্থনৈতিক উন্নতি নির্ভরশীল, বামফ্রন্ট সরকার এ বিষয়ে পূর্ণ সচেতন। বামফ্রন্ট সরকার চায় দরিদ্র ও দুর্বল শ্রেণীর মানুষও যেন বিদ্যুৎ-এর সুযোগ সুবিধা পায়। রাজ্যের তফসিলি জাতি ও উপজাতি এবং অন্যান্য দুর্বল শ্রেণীর লোকদের ঘরে বিদ্যুৎ পৌছে দেবার জন্য "লোকদীপ" প্রকল্প চালু করা হয়েছে। প্রথমে এই প্রকল্পের আওতায় এই রকম ২০ হাজার পরিবারকে আনা হবে। বিদ্যুৎ দপ্তর, উন্নয়ন ও পরিকল্পনা দপ্তর এবং তফসিলি জাতি ও উপজাতি কল্যাণ দপ্তর-এর সহযোগিতায় এই প্রকল্পের কাজ শুরু করা হয়েছে। পৌর সভাগুলি আংশিক ব্যয়ভার বহন করতে রাজি থাকলে পৌর এলাকার বস্তি অঞ্চলেও এই প্রকল্প সম্প্রসারণ করার কথা ভাবা হচ্ছে।

৯। (চ) এই প্রকল্প রূপায়ণের জন্য প্রতিটি পরিবারের ঘরে অভ্যন্তরীণ ইলেকট্রিক লাইনের কাজের এবং বিদ্যুৎ সংযোগের জন্য প্রয়োজনীয় টাকা রাজ্য সরকার দিচ্ছে। ১৯৮৫-৮৬ সালে তফসিলি জাতি ও উপজাতি কল্যাণ দপ্তর এই প্রকল্পের জন্য ১৫ লক্ষ টাকা দিয়েছে এবং অন্যান্য সূত্রে আরও ২৫ লক্ষ টাকা পাওয়া গিয়েছে। বিভিন্ন জেলা পরিষদকে এ ধরনের ৮ হাজার পরিবারকে বিদ্যুৎ সংযোগ দেবার জন্য, এই ৪০ লক্ষ টাকা দেওয়া

হয়েছে। এই প্রকল্পের অন্তর্ভূক্তির জন্য বিদ্যুৎ দপ্তর কিছু নির্দেশিকা তৈরি করে দিয়েছে। স্থানীয় পঞ্চায়েৎ সমিতি এরই ভিত্তিতে গ্রাহক তালিকা প্রস্তুত করেছেন। প্রত্যেক গৃহে দুটি করে বিজলী বাতির পয়েন্ট করে দেওয়া হবে এবং প্রতি মাসে গ্রাহকদের বিদ্যুৎ ব্যবহারের জন্য মাত্র ৫ টাকা দিতে হবে। এখানে বিশেষভাবে উল্লেখ করা প্রয়োজন যে রাজ্য বিদ্যুৎ পর্ষদের সিটু (C. I. T. U.) এবং আই. এন. টি. ইউ. সি (I. N. T. U. C.) ভুক্ত সব কর্মীরাই অত্যন্ত উৎসাহের সঙ্গে স্বেচ্ছাশ্রম দিয়ে এই প্রকল্প বাস্তবায়িত করতে উদ্যোগ নিয়েছেন।

৯। (ছ) আগেই বলা হয়েছে যে, গ্রামে বিদ্যুৎ দেবার জন্য যে খরচ পড়ে সেই সম্পূর্ণ খরচ গ্রাহকদের বিলের টাকা থেকে মেটে না। গ্রামীণ বৈদ্যুতিকরণ কর্মসূচির সম্প্রসারণের সঙ্গে সঙ্গে এই খাতে ঘাটতি বাড়ছে। এই পরিস্থিতিতে রাজ্য সরকারকে গ্রামীণ বৈদ্যুতিকরণ কর্মসূচি রূপায়ণের জন্য ভরতুকি দিতে হয়। অবশ্য ১৯৭৬-৭৭ পর্যন্ত এই কর্মসূচিতে ভরতুকি দেবার রেওয়াজ ছিল না; এখন বাৎসরিক ভরতুকির পরিমাণ দাঁড়িয়েছে প্রায় ২০ কোটি টাকা। এই ভরতুকির পরিমাণ কেন্দ্রীয় সরকারের প্রবর্তিত সূত্র অনুযায়ী স্থির করা হয়।

১০। (ক) গ্রামীণ বৈদ্যুতিকরণ কর্মসূচি ও বিদ্যুৎ সরবরাহের সম্প্রসারণ প্রকল্পগুলি বৈদ্যুতিক তার, স্তম্ভ, ট্রান্সফরমার, টাওয়ার-মেমবার ইত্যাদি সাজসরঞ্জাম চুরির ফলে ক্ষতিগ্রস্ত হচ্ছে। পশ্চিমবঙ্গ বিদ্যুৎ পর্ষদের ট্রান্সমিশন লাইন দূর-দূরান্তে অগম্য অঞ্চলে ছড়িয়ে গেছে। রাজ্যব্যাপী এই ট্রান্সমিশন লাইনের ওপর নজরদারী করা সম্ভব নয়। যে সব জায়গায় চুরি বেশি হয়, সেখানে স্বেচ্ছাসেবী (ভলান্টিয়ার) নিয়োগ করে এবং স্থানীয় গ্রাম পঞ্চায়েৎ, পঞ্চায়েত সমিতি ও জেলা পরিষদের সহযোগিতায় ১৯৮৪-৮৫ সালে ভাল ফল পাওয়া গিয়েছে। ১৯৮২-৮৩ সালে চুরির জন্য ক্ষতির পরিমাণ ছিল ২ কোটি টাকার মতো, ১৯৮৪-৮৫ সালে স্থানীয় জনগণের সহায়তায় ক্ষতির পরিমাণ কমে এসে দাঁড়ায় ১ কোটি টাকার মতো। স্থানীয় পুলিশ কর্তৃপক্ষ এ ব্যাপারে যথেষ্ট সাহায্য করছেন। স্থানীয় জনগণ ও পুলিশ কর্তৃপক্ষের সহায়তায় মুর্শিদাবাদ, মালদহ, পশ্চিম দিনাজপুর এবং বীরভূম ছাড়া অন্যান্য জেলায় চুরির পরিমাণ বেশ কমে এসেছে। উপরোক্ত জেলাগুলির সভাধিপতি এবং পুলিশ সুপারদের অনুরোধ করা হয়েছে, যে সব অঞ্চলে চুরি বেশি হচ্ছে সেখানে স্বেচ্ছাসেবী নিয়োগ করে যেন চুরি প্রতিরোধের চেষ্টা করা হয়।

১০। (খ) সুষ্ঠু বন্টন ব্যবস্থার জন্য পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদের ৩৫১টি গ্রুপ সাপ্লাই অফিস রয়েছে। স্থানীয় জনগণের সক্রিয় সাহায্য ও সহযোগিতা ছাড়া সাপ্লাই অফিসগুলির পক্ষে গ্রাহকদের সমস্যা দূর করা সম্ভব নয়। তাই জেলাস্তরে এবং গ্রুপ সাপ্লাই স্তরে পঞ্চায়েৎ সদস্য, স্থানীয় সংসদ ও বিধানসভার সদস্য ও অন্যান্য প্রতিনিধিদের নিয়ে উপদেষ্টা কমিটি গঠন করা হয়েছে।

১০। (গ) বৈদ্যুতিক সাজ-সরঞ্জাম চুরি ছাড়াও হুকিং ট্যাপিং বা মিটার নষ্ট করে বিদ্যুৎ চুরি একটি বিরাট সমস্যার আকার ধারণ করেছে। কিছু কলকারখানা পরিদর্শনের সময়, মিটার নষ্ট করে বিদ্যুৎ চুরি করার ঘটনা নজরে এসেছে। এইসব বিদ্যুৎ চুরি ধরার জন্য পর্ষদ কয়েকটি "বিশেষ বাহিনী" গঠন করেছে এবং বিভিন্ন কলকারখানায় চুরি প্রতিরোধক মিটার লাগাবার সিদ্ধান্ত নিয়েছে।

১০। (ঘ) হুকিং ও ট্যাপিং করে বিদ্যুৎ চুরিও ব্যাপক। ১৯৮৫-৮৬ সালে ২৪-পরগনা, হাওড়া, হুগলি ও মুর্শিদাবাদ জেলায় ৩৪টি ক্ষেত্রে আকস্মিক অভিযান চালিয়ে প্রায় ৪০০০ বেআইনি বিদ্যুৎ সংযোগ ধরা পড়ে এবং ২০১ ব্যক্তির বিরুদ্ধে ১২৭টি আদালত গ্রাহ্য মামলা রুজু করা হয়।

১০। (ঙ) বিদ্যুৎ উৎপাদন বৃদ্ধি ও বিদ্যুৎ চুরি প্রতিরোধের ফলে পর্ষদের আয়ও বহুলাংশে বেড়েছে। ১৯৮১-৮২ সালে এই আয়ের পরিমাণ ছিল ১৫৬ কোটি টাকা, এখন তা ৩০০ কোটি টাকা। এই আয় বৃদ্ধি ছাড়াও সম্ভাব্য ক্ষেত্রে ব্যয় সংকোচের জন্য নানা ব্যবস্থা নেওয়া হয়েছে।

১০। (চ) মাননীয় সদস্যরা জানেন যে প্রত্যেকটি ট্রান্সফরমারের ক্ষমতার একটা সীমাবদ্ধতা আছে। হুকিং ও ট্যাপিংয়ের ফলে এই ট্রান্সফরমারগুলির ওপর অত্যধিক চাপ পড়ায় সেগুলো নষ্ট হয়ে যায় এবং বিদ্যুৎ ব্যবস্থায় বিপর্যয় ঘটে। প্রকৃত গ্রাহকদেরও এর ফল ভোগ করতে হয়। এই ভাবে নষ্ট হয়ে যাওয়া এক একটি ট্রান্সফরমার সারাতে খরচ পড়ে প্রায় ১৫ হাজার টাকা। গ্রাহকদের কাছে আমার অনুরোধ যে এই সরল বেআইনি বিদ্যুৎ সংযোগের বিষয় তাঁরা যেন নিকটবর্তী পর্ষদের অফিসে বা পুলিশের কাছে জানান।

১১। (ক) ২৪-পরগনা জেলার ফলতায় কেন্দ্রীয় সরকার এক্সপোর্ট প্রসেসিং অঞ্চলে রপ্তানিযোগ্য দ্রব্যের কারখানা স্থাপন করার জন্য বিনিয়োগকারীদের উৎসাহ দিচ্ছেন। এই বিশেষ অঞ্চল তৈরি হওয়ার পিছনে রাজ্য বিদ্যুৎ পর্ষদের ভূমিকাও কম নয়। এই অঞ্চলের জন্য বিদ্যুৎ সরবরাহ করার পুরো দায়িত্ব রাজ্য বিদ্যুৎ পর্ষদের। এই রপ্তানি প্রসেসিং অঞ্চলের জন্য পর্ষদ ইতিমধ্যেই ১১ কেভি লাইনে বিদ্যুৎ সরবরাহ করেছে এবং এই অঞ্চলে একটি ৩৩/১১ কেভি সাব-স্টেশন তৈরি করে ৩৩ কেভি লাইনে বিদ্যুৎ সরবরাহ করার ব্যবস্থা করেছে। ১৩২ কেভি লাইনের কাজও এবছর জুন মাসের মধ্যে শেষ হবে বলে আশা করা যায়।

**Mr. Deputy Speaker :** There are 15 cut motions on Demand No. 67. All the cut motions are in order and taken as moved.

**Shri Kashinath Mishra :** Sir, I beg to move that the amount of demand be reduced by Rs. 100/-.

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে পশ্চিমবঙ্গের যদি সর্বনাশ কিছু হয়ে থাকে, আজকে পশ্চিমবঙ্গের দুর্গতির যদি কিছু অবশিষ্ট থেকে থাকে, আজকে পশ্চিমবঙ্গ যদি ১০০ বছর পিছিয়ে যেতে পারে It is due to the wrong conception of the Chief Minister, Shri Jyoti Basu who does not stand for power. Sir, May I ask through your goodself what is meant by power? আজকে মাননীয় মন্ত্রী মহাশয়কে বলতে চাই এই বিংশ শতাব্দীর নবম দশকে সারাবিশ্ব জেনে নিয়েছে Power is like desolate pestilance. It is pollutes every thing that it touches—I mean administration. Sir, Progress means power. আজকে এরা

they are determind to ruin Bengal. Sir, it is the irony of fate. আজকে জ্যোতি বসু বাইরে আলো বন্ধ করে দিয়ে অন্ধকার করতে শুরু করেছেন পশ্চিমবঙ্গে darkness have been perpetuated by this second left front government. স্যার, এরা ইতিহাসের কথা বলেন, এদের কোনও কনসেপশন ছিল না।

[6-20 – 6-30 P.M.]

মাননীয় বিদ্যুৎ মন্ত্রী মহাশয় আজকে কি আপনার মনে পড়ে যখন ১৯৭৬ সালে আপনারা ক্ষমতায় এসেছিলেন তখন আপনারা পাওয়ারকে আলাদা ডিপার্টমেন্টে করবেন তা কনসেপ্ট করতে পারেননি। আপনারা সেদিন দায়িত্বে ছিলেন—চতুর্থ পরিকল্পনার রূপায়ণে-কি বরাদ্দ ছিল আপনাদের—জিরো। you did not foresee the requirements of power in West Bengal. তখন আজকের মুখ্যমন্ত্রী সেইদিন অর্থমন্ত্রীর, উপ-মুখ্যমন্ত্রীর দায়িত্বে ছিলেন। সেদিন যে বীজ রোপণ করেছিলেন পশ্চিমবাংলাকে ধ্বংস করার আজও সেই পথ থেকে আপনারা সরে আসেন নি। তাই আজকে দাঁড়িয়েছে পশ্চিমবাংলায় আধাঁরের রাজ্য। আর তার বীজ হচ্ছে এই বীরেন রায়েরা। এরাই হচ্ছে অন্ধকারের জীব। স্যার, আপনারা জানেন Figures do not lie but liars figure. The punishment of the liar, you know Sir, is that even if they speak the truth people do not believe them, they have no faith on them. This is the fate of the Left Front Government এরা বলেছিল আমরা আমাদের রাজত্বকালে ১১০০ মেগাওয়াট এর পাওয়ার জেনারেশান-র ইনসটল্ড ক্যাপাসিটি বাড়িয়েছি। অভিজ্ঞতা কি বলে What is the installed capacity and what is the actual generation. সারা ভারতবর্ষে ৬০ পারসেন্ট ক্যাপাসিটি ইউটিলাইজেশন means power generation. এবং West Bengal has never exceeded 30 per cent at all and as such power supply is erratic, irregular and selectine. স্যার, এখান থেকে যখন যাব তখন আমরা দেখব কি দুঃসহ জীবন যাত্রায় এখানে অন্ধকারের মধ্যে বাস করতে হচ্ছে। আপনারা জানেন এই কমল বাবুরা টাটা বিড়লার দালাল। আপনারা শুনেছেন বিড়লার কারখানায় কোনওদিন লোডশেডিং হয়েছে? আজকে গোয়েঙ্কার কারখানায় লোডশেডিং হয়েছে? কারা এদের বন্ধু? আজকে স্যার, এর এফেক্ট কি হয়েছে? স্যার, কনজাম্পশন অফ পাওয়ার ইজ ইন three main sectors. আমাদের এই ইকনমি প্রিডোমিন্যান্টলি এগ্রিকালচারাল ইকনমিতে আজকে ইরিগেশনে ২০ পারসেন্টয়ে ফার্স্ট প্রয়োরিটি আছে। আপনারা এনারজাইসড করেছেন আপনাদের আমলেই How many tubewells you have energised and how many tubewells you have rendered derelict for want of power? জবাব দেবেন এখানে? সেকেন্ড-ইণ্ডাস্ট্রি আজকে ইন্ডাস্ট্রিয়াল সিকনেসে কেন? এর উপর লারজেস্ট পপুলেশন, লারজেস্ট শেয়ার নির্ভর করছে। এটা সিক্নেস অফ ইন্ডাস্ট্রি কেন? না, সিকনেস ফর ওয়ান্ট অফ পাওয়ার there is shortage of power there is permanent load shedding. এবং নাম্বার ওয়ান ইন্ডাস্ট্রিয়াল সিকনেস অ্যাণ্ড হার্ড হিট ওরা তাদের দরদ দেখায় টাটা বিড়লাকে অথচ বাসন্তী কটন মিল বন্ধ আছে। হলদিয়া পেট্রো কেমিক্যাল কমপ্লেক্স-এ গেলে বারবার ওরা কুমিরের বাচ্ছা দেখায় ওটাতো খুলবার ব্যবস্থা করেননি। স্মল স্কেল ইন্ডাস্ট্রিস

দে আর হার্ড হিট বাই দি ইরাটিক অ্যাণ্ড ইরেগুলার পাওয়ার সাপ্লাই স্যার, আদার ইউজ অফ পাওয়ার, ফর ট্রাকশন। একটু আগে পরিবহণ মন্ত্রী বললেন আমি ট্রাম বাড়িয়েছি, কিন্তু আমরা যেতে যেতে দেখব ২৮টি ট্রাম দাঁড়িয়ে আছে কেন? কারণ দেয়ার ইজ লোড শেডিং নো সাপ্লাই অফ পাওয়ার। আপনি নিশ্চয় কাগজে দেখেছেন ট্রেন থেমে যাচ্ছে, বিকজ অফ দি ইরেগুলার সাপ্লাই অফ পাওয়ার ইন দি ট্রাকশন সিস্টেম। আমরা দেখেছি যে ওয়েস্ট বেঙ্গল ইজ ভেরি রিচ ইন মাইনস অ্যাণ্ড মিনারেল রির্সোসেস। আজকে কয়লাখনিতে আমরা এটা দেখেছি। আজকে ডি. ভি. সি. থেকেও অধিক সংগ্রহ হচ্ছে না। আজকে মাননীয় মন্ত্রী মহাশয় দেখতে পাবেন এবং আপনাকে জিজ্ঞাসাও সংগ্রহ হচ্ছে না। আজকে মাননীয় মন্ত্রী মহাশয় দেখতে পাবেন এবং আপনাকে জিজ্ঞাসাও করছি যে ওয়েস্ট বেঙ্গল ডাজ নট মিন ক্যালকাটা অ্যাণ্ড ইটস সারাউন্ডিং অ্যালং। আপনি বলেছেন এটার যে ইন্ডাস্ট্রিয়াল ও এগ্রিকালচারাল-র দিক আছে, আরবানের দিক আছে, রুর‍্যাল ইলেকট্রিফিকেশনের দিক আছে সেইগুলির কি দেখছি আমরা। আপনারা বলছেন এর একটা ইণ্ডাস্ট্রিয়াল দিক আছে, এগ্রিকালচারাল দিক আছে। আপনারা বলছেন আরবান দিক আছে, রুর‍্যাল ইলেকট্রিফিকেশন দিক আছে। রুর‍্যাল ইলেকট্রিফিকেশনে যে খাতা আমাদের দিয়েছেন তাতে এই তফাত কেন? আউট অফ ৩৮ হাজার আমরা ১৮ হাজার ভিলেজে বিদ্যুৎ দিয়েছিলাম। মন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করি আপনারা রুর‍্যাল ইলেকট্রিফিকেশনে কি বিরাট বৈষম্য করেছেন? number of villages that have been electrified by the Government. এটা তুলনাহীন। এই বৈষম্য কেন? সমস্ত ফিগার আপনারা দিয়েছেন। আপনারা কেন পারলেন না? শুধু তাই নয় রুর‍্যাল ইলেকট্রিফিকেশনের নামে বলেছেন এক হাজার ভিলেজে আপনারা খুঁটি কিম্বা তার দেখতে পাননি। পাবেন কি করে? These are Kleptomanias and then apparetchiki. They are the owners—they are in connivance with the local administration. আপনাদের ব্যবসা তার কাটা, ট্রান্সফরমার চুরি করা। আমাদের সময়ে এই অবস্থা ছিল না। The other point is theft of transformer. আজকে আমরা দেখছি যে Normal loss in transmission is exaggerated due to unauthorised drawal of power from the transmission system. এটা একটা দিক। আর একটা দিক আমরা দেখতে পাচ্ছি যে The state Government or the state Electricity Board is not prepared to receive the power generated in Farakka super Thermal Plant. পরশুদিন কেন্দ্রীয় ইমপ্লিমেন্টেশন মিনিস্টার বলে গেলেন within 15th of May Chukha will be delivering 80 m.w. of power in West Bengal but West Bengal has no infrastructure and transmission lines to receive the power. If they are ready they can receive power from outside source of West Bengal. সুতরাং ট্রান্সমিশনের ব্যাপারে এদের কোনও পরিকল্পনা নেই। তারজন্য আমরা দেখতে পাচ্ছি পাওয়ার ডিস্ট্রিবিউশনে হুগলি ৪০% যেখানে এনারজাইসড সেখানে অন্য জায়গায় কি? আর একটা জিনিসে আতঙ্কিত যেখানে এরা বলছেন পারসপেকটিভ power planning Committee. এরা [illegible] উৎস দেখাচ্ছেন আমাদের, কিন্তু The proposal is under consideration of Government of India. এটা যদি বাস্তবায়িত হয় তাহলে Next five years i.e. from 1985 to 1990 there will be more

than 1500 M.W. deficit. এটা যদি আরও প্রোলং করি তাহলে In the year 2000 there will be a further gap of 1100 M.W. আপনারা যেটা বলছেন সেটা যদি হয় তাহলে ভয়াবহ। what for they are planning. আপনাদের পারসপেকটিভ প্ল্যানের প্রয়োজন কোথায়? you do not know where to use your resources. আপনারা জানেন shortage of economy—that is we live in scarce economic resources. We have scarce resources and so we must use resources at our disposal এরা পার্টি পুষ্ট করতে গিয়ে আজকে ভিখারির মতো দাঁড়াচ্ছেন দেশি বিদেশি, টাটা, গোয়েঙ্কার কাছে। আজ আপনারা কন্ট্রাডিক্ট করুন যে আপনারা একদিন এখানে বিরোধিতা করেছিলেন যে সি. ই. এস. সি-র জেনারেশন ক্ষমতা যেন বাড়ানো না হয়। কারণ এটা প্রাইভেট সেক্টর। আর আজ তাদের পদলেহন করে পারমিশন দিয়েছেন। গভর্নমেন্ট অফ ইণ্ডিয়ার যে power is a core sector. এখানে public sector predominently will occupy the Cammanding hight but it is just the reverse. অর্থাৎ আপনারা জাস্ট রিভার্স করছেন বিড়লার পদলেহন করে। আপনারা যে এই কাজে পটু দেশবাসী আগে জানত না। এরা যে পরিকল্পনা করছেন I am surprised that there are agents, emissaries and mercenaries instead of negotiating with the power department they go first to the Alimuddin Street—an extra-constitutional authority and then negotiate with the foreign collaboration. I challenge the Minister that it has happened. I challenge the Minister, if it has happened or not and whether some body has negotiated or not. লাস্টলি আমি আশ্বস্ত বোধ করছি যে আপনারা রাশিয়ান অফারস ইউ হ্যাভ অ্যাক্সেপটেড। Thirdly, we have got thermal sources, We have got hydel electric sources with regard to power generation. এর পাওয়ার জেনারেশনে কি পেয়েছে—আজকে দাঁড়িয়েছে ৫০০ মেগা ওয়াট সেল্ফ জেনারেটিং এবং প্রাইভেট ক্যাপটিভ জেনারেশন নিয়ে। তাহলে বিগত বছরে why you have not tried to increase your power generation because you are to supply power to the consumers. আবার এর সঙ্গে কনজিউমারদের পাওয়ার ডিস্ট্রিবিউট করার ঘটনা দাঁড়িয়ে আছে। এই যে কনজিউমারদের কাছে বিল পাঠানো হয় We find some unlimited increase, unreasonable increase in the billing system. আমি এখানে বাস করছি, এক বছর আগে আমাদের যে মান্থলি বিল দিয়েছে আজকে তার ১।। গুণ, ২ গুণ, ২।। গুণ দিতে হচ্ছে—একটা ইন্টারন্যাশনাল বিলিং সিস্টেম, এর কি কারণ কোনও উল্লেখ নেই। এক পয়সা ট্রামের ভাড়া বাড়ালে আপনারা ১৬টা ট্রাম পুড়িয়ে ছিলেন, তাহলে আজকে তো আপনাদের কয়েকজনকে পুড়ে মরতে হয়। দেয়ার ইজ নো অথরিটি টু লিসেন টু দি গ্রিভ্যানসেস উইথ রিগার্ড টু ইর‍্যাটিক বিলিং সিসটেম। আজকে এর জবাব দিতে হবে। নেক্সট এফেক্ট আজকে একটু আগে এখানে আলোচনা হয়ে গেছে যে আমাদের কাঁচা মালের জন্য স্টোরেজ ক্যাপাসিটি বাড়ানো দরকার, কম্প্রিহেনসিভ কোল্ড স্টোরেজ দরকার। But there is no proportionate expansion of the storage facilities here because of the lack of power supply. এটা গ্রেটলি এফেক্ট করেছে চাষীদের, আশ্বিন কার্তিক মাসে তারা ডিসট্রেস সেল করেছে, ২০

পয়সা, ৫০ পয়সায় আলু বিক্রি হয়েছে, সেই জায়গায় কনজিউমারদের আজকে আলু ৩ টাকায় খেতে হচ্ছে, বিকজ দে হ্যাভ গট নো প্ল্যানিং অ্যাট অল দি আদার ইজ লায়েবিলিটি—আপনাদের জানাতে হবে আমাদের লায়েবিলিটি কত দাঁড়াচ্ছে। পাওয়ার জেনারেশনে প্রতি বছর আমি দেখছি আমাদের স্টেট গভর্নমেন্টের গ্যারান্টি আছে থাউজ্যাণ্ড ক্রোরস। আজকে আমাদের গভর্নমেন্ট গ্যারান্টি দিয়েছেন, They are indebted to all financial institutions, to all consortiumes and to all the individual banks and also to the Rural Eletrification Corporation. আওয়ার হেডস আর মর্টগেজড। আই এম এফ থেকে লোন নিলে ভারত সরকারের নিন্দা করেছেন, আর আপনারা ১০০ কোটি টাকা ভর্তুকি দিয়ে গেলেন পালিত কন্যাকে সেবা করার জন্য। ভর্তুকি দিচ্ছেন তাতে আপত্তি করি না যদি পাওয়ার জেনারেশন হত। হোয়াট ইজ দি রেজাল্ট—দ্যাট ইজ প্রোলঙগেশন অব দি লোড শেডিং Consumers are suffering irrationally, erratically and they are being punished for no fault of themselves, but for this irrational billing, unreasonable billing, unbelievable billing and incredible inefficiency of the department আজকে এই জিনিসটা ভাবতে হবে। স্যার, মহারাষ্ট্র যেটা করতে পেরেছে, পাশের রাষ্ট্র যেটা করতে পেরেছে, উড়িষ্যা, বিহার যেটা করতে পেরেছে, পশ্চিমবঙ্গ কেন পারল না, বিকজ দে ডিড নট ইনটেন্ড, একটাই লক্ষ্য এদের—ডিকোটমি ইজ দেয়ার, দে ওয়ান্ট টু ইন্টেন্সিফাই দি মিজারিজ, সেজন্য আজকে কোর সেক্টর, ভাইট্যাল সেক্টর পাওয়ারে দৃষ্টি দেওয়া হয়নি। The other is, if light comes, the people will be alert. So these people will summarily throw them into the Ganges and in the Bay of Bengal. So, they fear মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে আপনি দেখবেন যে আমাদের এই ডোমেস্টিক ইণ্ডাস্ট্রি অ্যাণ্ড এগ্রিকালচারে এদের কোনও পরিকল্পনা পর্যন্ত নেই। দে হ্যাভ নেভার এনলিসটেড দি কো-অপারেশন অব দিস সাইড। হাইডেল প্রোজেক্ট তিস্তায় হতে পারে, এখন ভাবছেন কত দিনে হবে।

দি জেস্টেশন পিরিয়ড ফর এনি পাওয়ার প্ল্যান্ট কান্ট একসিড থার্টি সিক্স মান্থস। আমি ধরে নিলাম কোনও কারণে কাজে দেরি হয়েছে তাহলেও দি জেস্টেশন পিরিয়ড শুড নট বি মোর দ্যান ফর্টি সিক্স মান্থস। আপনারা বলুন গত ৯ বছরে আপনাদের জেনারেশন কত বেড়েছে? আমি তো দেখছি "জিরো"। কাজেই আপনাদের এসব কথার উত্তর দিতে হবে। আপনাদের এই অবস্থা অথচ পাশাপাশি ডি. ভি. সি-র লুথার সাহেব দেখিয়ে গেছেন ৮০ পারসেন্ট ক্যাপাসিটি ইউটিলাইজেশন সম্ভবপর। আপনারা ৩০ পারসেন্ট ক্যাপাসিটি ইউটিলাইজ করতে পারেন নি। লুথার সাহেবকে দেখে আপনাদের লজ্জা করে না? আপনাদের জানতে হবে আমাদের দেশে যে পাওয়ার জেনারেশন হয় তার ২৫ পারসেন্ট আসে নিউক্লিয়ার পাওয়ার জেনারেশন থেকে। রাজ্য সরকারের কোনও ডাটা, প্রোপোজাল, রিপ্রেজেনটেশন আছে এই ব্যাপারে? আই হ্যাভ বিন গিভেন এ ভেরি গুড বুক উইথ এক্সসেলেন্ট বাইনডিং বাট ইজ দেয়ার এনি প্রোপোজাল ফর এ নিউক্লিয়ার পাওয়ার প্ল্যান্ট? আজকে গোটা পৃথিবী এগিয়ে যাচ্ছে। কিন্তু আমরা দেখছি, Bengal is dark, it is becoming darker, it will become the darkest ever because the creators are dark...Sir, my last one suggestion will be—and here all my criticisms I want to direct

against Mr. Joyti Basu, the Chief Minister and not against any innocent man. আজকে এই পাওয়ার জেনারেশনের জন্য ন্যাশনাল এবং ইন্টারন্যাশনাল লেভেলে পাওয়ারের মর্যাদা মিনিমাম যেটুকু দেওয়া দরকার সেটা আপনারা দেননি। আপনারা মার্সেনারিস এবং এজেন্টদের দিয়ে কাজ করাচ্ছেন। এ জিনিস হওয়া উচিত নয়। আপনারা এই বিভাগের মর্যাদা বাড়ানো, পেডেস্ট্যাল তুলুন এবং একজন ক্যাবিনেট পর্যায়ের মন্ত্রী আনুন এবং এলিমেনেট দি মার্সেন্যারিস অ্যাণ্ড এজেন্টস। বাংলার এই বেদনার রুট কস হচ্ছে, দি ফেইলইওর, দি অ্যাবিসমেল ফেইলইওর, দি এগরেজিয়াস করাপশন অ্যাণ্ড দি ভিনডিকটিভ রিট্যালিয়েশন। আগামী জেনারেশনের কোনও ভরসা নেই এবং ২০০০ খৃষ্টাব্দ পর্যন্ত যে পরিকল্পনা দিয়েছেন তাতে দেখছি ১১০০ মেগাওয়াট শর্ট ফল-ই থাকবে। এই পরিস্থিতিতে আমি কাট মোশন সমর্থন করে এই ব্যয়বরাদ্দের বিরোধিতা করে বক্তব্য শেষ করছি। থ্যাঙ্ক ইউ স্যার।

**শ্রী রাধিকারঞ্জন প্রামানিক ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আমাদের বিদ্যুৎমন্ত্রী যে ব্যয়বরাদ্দের প্রস্তাব করেছেন আমি তাকে সমর্থন করছি। বিরোধিদলের ডাঃ জয়নাল আবেদিন বিদ্যুতের শর্ট ফলের জন্য বামফ্রন্ট সরকারকে দায়ী করেছেন। উনি কংগ্রেস আমলে মন্ত্রী ছিলেন কাজেই তাঁর জানা উচিত বিদ্যুতের চাহিদা এবং যোগান একটা দীর্ঘমেয়াদী পরিকল্পনার মাধ্যমে করা হয়। চাইলেই এই জিনিস করা যায় না। প্রোডাকশন, ট্রান্সমিশন এবং ডিস্ট্রিবিউশন-এর গুরুত্ব তাঁর মতো একজন বিজ্ঞ লোকের জানা উচিত। এই দীর্ঘ পরিকল্পনা সায়েন্টিফিক প্ল্যানিং ছাড়া সম্ভবপর নয়। আমার কাছে যে পরিসংখ্যান আছে তাতে দেখছি এশিয়া, আফ্রিকা, ইস্টার্ন ইওরোপ, ওয়েস্টার্ন ইওরোপ, সাউথ আমেরিকা, নর্থ আমেরিকা, ইউ এস এ, ইউ এস এস আর প্রভৃতি জায়গায় প্রতি ১০ বছর অন্তর ইন্সটল্ড ক্যাপাসিটি ডাবল হয় এবং এনার্জি কনজামশন প্রতি ২০ বছরে ডাবল হয় এবং পপুলেশন গ্রোথ প্রতি ৪০ বছরে ডাবল হয়।

[6-40 – 6-50 P.M.]

কংগ্রেস আমলে সেন্ট্রাল গভর্নমেন্টের ব্যাড প্ল্যানিং এবং সায়েন্টিফিক প্ল্যানিংয়ের অভাবে আজকে যেটুকু শর্ট ফল, লোড শেডিং হচ্ছে, তার জন্য সেন্ট্রাল গভর্নমেন্টই দায়ী। দি দেন কংগ্রেস রেজিমই দায়ী, previous Congress Regim and Records are there. আজকে জয়নাল আবেদিন সাহেব বললেন আমাদের শর্ট ফলের কথা। performance is in the records. যেটা লেখা আছে এবং যেটুকু আছে সেটা এই বামফ্রন্ট সরকারের জন্যই আছে। তা নাহলে আপনারা যা করেছেন যে শর্ট ফল করে গেছেন তাতে permanent load shedding and Complete darkness. পারবেন কি performance 1965-66, 1975-76 এই যে পিরিয়ড—এই পিরিয়ডে গুজরাট per capacity installed 650.6 M. W., 1361.4 megawatt, Maharashtra, 1340.5... 2480.4 megawatt, Karnataka 441.2, 1055.7, Tamilnadu 1314.2, 1764-0.... West Bengal.... 1243-0, 1639.2. তার মানে On an average two times in every ten years. ১.৩ ইনস্টল্ড ক্যাপাসিটি nor the availability, the only installed Capacity. তাহলে আপনাদের রেজিমে হল ১.৩ ইনস্টল্ড ক্যাপাসিটি। সেখানে গুজরাটে হোল পাওয়ার কমজাম্পশন পার ক্যাপিটা ১১৬ Maharashtra 67 percent. ওয়েস্ট বেঙ্গলে কমে গেল ৪% পার ক্যাপিটা

power Consumption. আর আমাদের ১৯৭৭ থেকে সেটা বেড়েছে ১৬৩১ মেগাওয়াট যেটা ছিল সেটা ১৯৮৫-৮৬ সালে আমরা ৯ বছরে আমরা সেটা বাড়িয়েছি। জয়নাল সাহেব মহাশয়ের আমলে যেটা কমিয়ে নিয়ে গিয়েছিল ৪% এবং ১.৩% থেকে। আমরা সেখানে এই নয় বছরে টু টাইমস বাড়িয়েছি। কেন্দ্রীয় সরকার পশ্চিমবাংলার প্রতি কিভাবে ইনজাস্টিস করেছে সেটা দেখুন। এটা রেকর্ডে আছে Sixty Five year plan. 1980-85. পশ্চিমবাংলাকে দেওয়া হয়েছে সর্বনিম্ন টাকা সর্ব নিম্ন পাওয়ার জেনারেশনের জন্য। আপনি নিশ্চয় জানেন এবং জয়নাল সাহেব নিশ্চয় জানেন যে আমাদের ভারতবর্ষে যে কোনও ডিপোজিট অ্যাকর্ডিং টু এক্সপার্ট আছে, তাতে ৪০০ বছর চলতে পারে। এখন প্রোডাকশন যেভাবে আউটপুট হচ্ছে তাতে ৪০০ বছরের মধ্যে কয়লা শেষ হয়ে যাবে এবং পেট্রোল যা আছে ডিপোজিট তাতে ১০০ বছরের মধ্যে শেষ হয়ে যাবে। কোথায় গেল বিদ্যুৎ Nuclear power plant is the only solution. যেটা করলে হতে পারে। মহারাষ্ট্র Tamilnadu, Rajasthan, U.P. করলেন। ইস্টার্ন করলেন না কেন? এখানে হাইডেল প্রোজেক্ট কম। হাইডেলে ম্যাক্সিমাম ক্যাপাসিটি আছে, ৭৫ থাউজ্যাণ্ড এম. ডবলিউ. হাইডেল ক্যাপাসিটি আছে ভারতবর্ষে, তার উপর বাড়ানো যাবে না। দক্ষিণ ভারত, উত্তর ভারত, পশ্চিম ভারতে করলেন, কিন্তু আপনারা পূর্ব ভারতে করলেন না। তা যদি না করেন তাহলে নিউক্লিয়ার পাওয়ার প্ল্যান্ট রিকোয়ারস হিউজ অ্যামাউন্ট অব মানি অ্যাণ্ড সফিসটেকেটেড টেকনোলজি দিয়ে নিউক্লিয়ার পাওয়ার প্ল্যান্ট করতে পারতেন, তাও আপনারা করলেন না। কে এর জন্য দায়ী? আজকে পশ্চিমবঙ্গে যেটুকু লোড শেডিং হচ্ছে, এর জন্য কে দায়ী? আমি প্ল্যানিং কোট করে দিয়েছি, ইট ইজ অন রেকর্ড, এটা আপনারা জানেন। কয়লা এবং পেট্রোলিয়াম থেকে সমস্ত উন্নত দেশ সুইচ ওভার করছে নিউক্লিয়ার পাওয়ার প্ল্যান্টসে ইনক্লুডিং ইউ. এস. এ., ইউ. এস. এস. আর. অ্যাণ্ড আদার অ্যাডভান্সড কান্ট্রিজ। একটা পরিসংখ্যান দিলেই আপনারা ব্যাপারটা বুঝতে পারবেন। ১৯৭০ সালে ইউ. এস. এ. যেখানে কোল থেকে পাওয়ার জেনারেট করত ৭৬%, ১৯৮০ সালে সেটা ৬০% হয়ে গেল, আর ১৯৯০ সালে এক্সপেকটেড টারগেট ৪৫ পার সেন্ট অব দি টোটাল রিকোয়ারমেন্টস অব কোল এতে তারা চলে যাবে। তারা কোল কমিয়ে দিচ্ছে। ১৯৭০ সালে তারা হাইডেল জেনারেট করত ১৬%, ১৯৮০ সালে সেটা কমে ১৪%, হল। দেখা যাচ্ছে প্রতি ১০ বছরে তারা কমিয়ে দিচ্ছে। আর ১৯৯০ সালে সেটা আরও কমিয়ে দিয়ে ১২% করে দেবে। আর নিউক্লিয়ার পাওয়ার প্ল্যান্টে যেখানে ১৯৭০ সালে ২ পারসেন্ট করত, ১৯৮০ সালে সেখানে ২২ পার সেন্ট করে দিল। আর ১৯৯০ সালে তারা ৪০ পার সেন্টে চলে যাবে। রাশিয়াতে'ও তাই ফিগার আছে এবং সমস্ত অ্যাডভান্সড কান্ট্রিতে এই জিনিস হচ্ছে। কিন্তু ভারতবর্ষে কেন করা হল না, কে এর জন্য দায়ী? এটা হলে তো ভারতবর্ষে লোড শেডিং হত না। পশ্চিমবঙ্গে যেটুকু লোড শেডিং হচ্ছে তাও হত না। এর জন্য কেন্দ্রীয় সরকারের আনসায়েন্টিফিক প্ল্যানিং, ব্যাড প্ল্যানিং দায়ী। তারা যদি এটা করতেন তাহলে আমরা আজকে এই দুরবস্থায় ভুগতাম না এবং আমাদের যা রিকোয়ারমেন্ট, ইন্ডাস্ট্রিয়াল রিকোয়ারমেন্ট, কমার্শিয়াল রিকোয়ারমেন্ট, ডোমেস্টিক রিকোয়ারমেন্ট এবং আদার রিকোয়রমেন্টস আমরা মিট আপ করতে পারতাম, সায়েন্টিফিক প্ল্যানিং-এর মাধ্যমে নিউক্লিয়ার পাওয়ার প্ল্যান্ট করতে পারলে। আমাদের দেশে এর যথেষ্ট ডিপোজিট রয়েছে। এর কাঁচা মাল ইউরেনিয়াম ২৩৫ আমাদের দেশে ২ হাজার মেট্রিক টন মজুত আছে।

থোরিয়াম ৫ মেট্রিক টন ডিপোজিট আছে এবং সম্ভাব্য সব রকম আছে। আপনারা জানেন কিনা জানি না, সমস্ত অ্যাডভান্সড কান্ট্রি তারা এর দ্বারা পাওয়ার জেনারেট করছে ফ্রম ফিসন টু ফিসন এবং দ্যাট ইজ দি ওনলি সলিউশন ফর পাওয়ার। সমস্ত অ্যাডভান্সড কান্ট্রিতেই আর কয়েক বছরের মধ্যে এটা করা সম্ভব হবে। ভারতবর্ষেও এর প্রচণ্ড সম্ভাবনা আছে এবং সমস্ত পৃথিবীতে এর সম্ভাবনা আছে। আপনারা সবাই জানেন ভারতবর্ষে নিউক্লিয়ার পাওয়ার প্ল্যান্টের যথেষ্ট সম্ভাবনা আছে। তার জন্য সেন্ট্রাল গভর্নমেন্ট চেষ্টা করছেন? তা যদি না করেন তাহলে এর জন্য দায়ী কে? এই সম্ভাবনা আমাদের ভারতবর্ষে ছিল, এখনো আছে, পশ্চিমবঙ্গেও আছে, এই নিউক্লিয়ার পাওয়ার প্ল্যান্ট আপনারা করতে পারেন, কিন্তু করেন নি। আর গ্রামাঞ্চলের রুর‍্যাল ইলেকট্রিফিকেশনের ব্যাপারটা আপনারা সবাই জানেন। আমি আর নাম করতে চাই না, তিনি এখন অন্য রাজ্যের গভর্নর হয়েছেন। তিনি যখন এখানে ছিলেন তখন আমাদের গ্রামে বিদ্যুৎ দিতে চেয়েছিলেন। খালি কতকগুলি পিলার খাড়া হয়ে আছে, তার চুরি হয়ে গেছে। শুধু পিলারগুলি পড়ে আছে। ৩০ বছরের মধ্যে ২ বাদ দিলে ২৮ বছর আপনারা রাজত্ব করেছেন, এর মধ্যে মাত্র ১০ হাজার গ্রামে রুর‍্যাল ইলেকট্রিফিকেশনের ব্যবস্থা করেছিলেন। আর আমরা মাত্র ৯ বছরের মধ্যে সেটাকে ডাবল করেছি। আমরা ১৯ হাজার সামথিং করেছি। ৫০ পারসেন্ট রুর‍্যাল ইলেকট্রিফিকেশন করেছি। আপনাদের রুর‍্যাল ইলেকট্রিফিকেশনের নমুনাটা একটু দেখুন। একটা বাড়িতে তার পৌঁছে দিয়েই বললেন এই গ্রাম ইলেকট্রিফায়েড হয়ে গেছে। আপনারা শুধু কারচুপি করেছেন। সুনীতিবাবু এখানে আছেন, আপনি গ্রামাঞ্চলের খবর রাখেন, এটাকে অস্বীকার করতে পারবেন না। এখন হাসছেন, ব্যঙ্গ, বিদ্রুপ করছেন, কিন্তু গ্রামাঞ্চলে আপনারা বিদ্যুৎ দিতে পারেন নি। বিদ্যুতের মাধ্যমে আমরা ডিজেল পাম্প সেটে এনার্জাইজ করতে চেয়েছি, যাতে খরচ কম হয়, কাজটা সহজ হয়। আপনারা যা করতে পারেন নি, আমরা তার ডাবল করেছি। আপনারা ২৮ বছরে যা করতে পারেন নি, আমরা ৯ বছরে তার ডাবল করেছি। ১৭ হাজার পাম্প সেট এনার্জাইজ করেছিলেন, আমরা ৯ বছরে ৩৯ হাজার পাম্প সেটে এনার্জাইজ করেছি। আপনারা রুর‍্যাল ইলেকট্রিফিকেশন করতে পারেন নি। তারপর গ্রামাঞ্চলের শিডিউল্ড কাস্ট অ্যাণ্ড শিডিউল্ড ট্রাইবসের জন্য ইলেকট্রিফিকেশনের ব্যাপারে আপনারা কিছুই করেন নি। পশ্চিমবঙ্গ সরকার তাদের জন্য লোকদীপ পরিকল্পনা নিয়েছেন, যাতে গ্রামাঞ্চলের অসহায়, শোষিত, বঞ্চিত মানুষ বিনা পয়সায় বিদ্যুৎ পায়। এই শিডিউল্ড কাস্টস এবং শিডিউল্ড ট্রাইবস মানুষেরা বিদ্যুতের মুখ কোনওদিন দেখতে পারে নি। আর কংগ্রেসি রাজত্বের মুখ আপনারা কোনওদিন দেখতে পারবেন না। এই সব মানুষগুলির বাড়িতে বিনা পয়সায় আমরা বিদ্যুৎ দেবার পরিকল্পনা নিয়েছি। এর জন্য তো আপনারা একবার'ও পশ্চিমবঙ্গ সরকারকে অভিনন্দন জানালেন না। দেশ স্বাধীন হবার এত বছর পরেও আপনারা এদের জন্য কোনও পরিকল্পনা নিতে পারলেন না, কিন্তু আমরা ৯ বছরে সীমিত ক্ষমতার মধ্যেও এদের জন্য এই পরিকল্পনা নিয়েছি। আমাদের প্রশাসনিক সীমিত ক্ষমতার মধ্যেও আমরা এটা করতে পেরেছি। কিন্তু আপনারা করতে পারলেন না কেন?

[6-50 – 7-00 P.M.]

জয়নাল সাহেব অনেক সমালোচনা করলেন, তাঁকে আমি বলব, পশ্চিমবঙ্গে বাস করে

পশ্চিমবঙ্গের দুরাবস্থার কথা বলে এখানকার মানুষকে যতই ভুল বোঝাবার চেষ্টা করুন মানুষ কিন্তু আপনাদের কথায় ভুল বুঝবেন না। আমি তাই তাঁকে বলব, পরিকল্পনার দুরাবস্থার কথা কেন্দ্রকে বলুন, পশ্চিমবঙ্গের প্রতি কেন্দ্রের অসাম্যের কথা বলুন এবং সে ব্যাপারে সোচ্চার হন তাহলে বরং মানুষ আপনাদের ভালবাসবেন। অবশ্য আমি জানি না কারুর ভয় আছে কিনা বা চাকরি চলে যাবে এই ভয়ে বলতে পারছেন কিনা। পরিশেষে স্যার, আমি আর একটি কথা বলব। কেন্দ্রীয় সরকারের কাছে আমাদের দাবি করা উচিত যে যতদিন পর্যন্ত না নিউক্লিয়ার পাওয়ার প্ল্যান্ট এখানে হচ্ছে ততদিন আরও যাতে ফুয়েল বেসড কোল বেসড, গ্যাস, পেট্রোলিয়াম বেসড প্ল্যান্ট এখানে হতে পারে সে ব্যবস্থা করুন। উত্তর ভারতে যেমন করছেন সেগুলি টেনে এনে পশ্চিমবঙ্গে কেন করা যায় না এ প্রশ্ন আমরা কেন্দ্রীয় সরকারের কাছে নিশ্চয় রাখতে পারি। ফরাক্কায় একটা করেছেন সেজন্য ধন্যবাদ কিন্তু তার থেকে কতখানি পাওয়ার দেবেন জানি না। আমাদের ডিমাণ্ড অনুযায়ী পাওয়ার আমরা কেন্দ্রীয় সরকারের কাছে চাইব সেটা যাতে আমরা সুষ্ঠু ভাবে পেতে পারি সে ব্যবস্থা নিশ্চয় করতে হবে। বক্রেশ্বরের দাবি আমাদের আছে এবং আরও অনেক জায়গায় দাবি আমাদের আছে, সাইট আমরা দেব কিন্তু কেন্দ্রকে টাকা দিতে হবে। আমরা চাই, এগুলি দ্রুত রূপায়িত হোক। পরিশেষে আমি আর একটি কথা বলব—আমরা যেমন আরও পাওয়ার চাই, আরও এনারজি চাই for industry, for domestic purposes, for Commercial তেমনি এর সাথে সাথে আমাদের একটা শ্লোগানও দেওয়া উচিত যে Lower energy way of life আপনারা জানেন, Lower energy way of life. আমরা যেমন ফ্যামিলি প্ল্যানিং-এর কথা বলছি লোক বেড়ে যাচ্ছে বলে কারণ এটা একটা সমস্যা হয়ে দাঁড়িয়েছে ঠিক তেমনি Lower energy way of life. এটাও একটা শ্লোগান হিসাবে নিয়ে মানুষের কাছে বলা উচিত যে ইণ্ডাস্ট্রিতে হোক, ডোমেসটিক পারপাসে হোক বিদ্যুতের অপচয় বন্ধ করতে হবে। আমরা যেমন জলের অপচয় বন্ধ করার কথা বলি ঠিক তেমনি বিদ্যুৎ অপচয় যাতে না হয় সেটাও মানুষকে বলা উচিত। এটা কোনও পার্টির ব্যাপার নয়, সবাই মিলে যাতে আমরা বিদ্যুতের অপচয় বন্ধ করতে পারি সেটা আমাদের দেখা দরকার। এই কথা বলে এই বাজেট প্রস্তাবকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করলাম।

**ডাঃ সুশোভন ব্যানার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বিদ্যুৎ দপ্তরের ভারপ্রাপ্ত রাষ্ট্রমন্ত্রী মাননীয় প্রবীর সেনগুপ্ত মহাশয় তার বিদ্যুৎ দপ্তরের যে ব্যয়বরাদ্দের দাবি আজ এই সভায় পেশ করেছেন সে সম্পর্কে কয়েকটি কথা বলতে চাই। স্যার, আমরা শুনেছি, ১৯৯০ সালে পশ্চিমবঙ্গে ১১শো মেগাওয়াট বিদ্যুৎ ঘাটতি হবে। এটা আমার কথা নয়, পারসপেকটিভ পাওয়ার প্ল্যানিং কমিটির রিপোর্টে হচ্ছে এই। মাননীয় মন্ত্রী মহাশয় তাঁর পুস্তিকাতে কতকগুলি ব্যাপারে কৃতিত্বের দাবি করেছেন। তাঁকে আমি বলব, যেটুকু উন্নতি হয়েছে তার কারণ হচ্ছে, অতীতে যে সমস্ত পরিকল্পনাগুলি করা হয়েছিল বা বিদ্যুৎ উৎপাদনের ব্যবস্থা করা হয়েছিল তারই খানিকটার কাজ এখন আরম্ভ হয়েছে এবং তার জন্যই আপনি সাফল্য দাবি করছেন। আমি আপনাকে বলব, যদি কোনও কৃতিত্ব দাবি করতে চান তাহলে গ্রামীণ বৈদ্যুতিকরণের ক্ষেত্রে ব্যর্থতাই আপনার দাবি করা উচিত ছিল। গ্রামীণ বিদ্যুৎ সরবরাহ প্রকল্পের জন্য কেন্দ্রীয় সরকার যে আর্থিক সাহায্য করেছিলেন মাননীয় মন্ত্রী মহাশয় কি বলতে পারেন তার

কতটুকু আপনি কাজে লাগাতে পেরেছেন? আপনারা কথায় কথায় পঞ্চায়েতের কৃতিত্বের দাবি করেন। মাননীয় মন্ত্রী মহাশয় কি বলতে পারেন পঞ্চায়েতের কৃতিত্ব যখন দাবি করছেন তখন গ্রামে গ্রামে এত বিদ্যুতের তার চুরি হয় কেন? আমি একথা বলছি না যে পঞ্চায়েতের সব সদস্যরা বিদ্যুতের তার পাহারা দেবেন, তবে আমি বলব, এই বিদ্যুতের তার, ট্রান্সফরমার যেভাবে চুরি হচ্ছে বা হয়েছে তাতে আর্থিক ক্ষয়ক্ষতি অনেকখানি হয়েছে এবং হচ্ছে। এরজন্য আপনার উচিত একটা নিরপেক্ষ তদন্ত করা। এটা শুধু একজনের চুরি করার ব্যাপার নয়, এর পিছনে একটা বড় রকেট আছে। এই রকেটকে আপনি যদি ধরতে না পারেন তাহলে গ্রামে বিদ্যুৎ আপনি কোনও দিন পৌঁছে দিতে পারবেন না। মাননীয় মন্ত্রী মহাশয়, বিদ্যুতের ব্যাপারটা অত্যন্ত গুরুত্বপূর্ণ এবং বড় ব্যাপার। আমি আপনাকে এই সম্পর্কে ২/৩টি পয়েন্টের কথা বলতে চাই। এই বিদ্যুত চুরির ব্যাপার নিয়ে, তার চুরি, ট্রান্সফারমার চুরি ইত্যাদি সম্পর্কে বললাম। এর পরে বিদ্যুৎ কি ভাবে চুরি হয় সে সম্পর্কে আপনাকে একটু বলছি। আপনার প্ল্যানিংয়ে অনেকখানি সাহায্য করেছে চুরি করার ব্যাপারে। আপনি এক মাসে ৩ মাসের বিল দিতে প্রত্যেককে বাধ্য করেছেন। আপনার যারা মিটার রিডিং নেন তারা কিন্তু বাড়িতে বাড়িতে যান না। অনেক অসাধু কর্মী আছে যারা এই ৩ মাসের মধ্যে বিদ্যুতের মিটারকে ঘুরিয়ে ঘুরিয়ে অনেক খানি বিদ্যুত চুরি করে এবং এই চুরি করার অধিকাংশ হচ্ছে বড় বড় শিল্পপতি এবং বড় বড় কারখানার মালিক। কিন্তু এর জন্য মূল্য দিতে হয় সাধারণ মানুষকে। যারা চুরি করেন তারা কিন্তু সেই বেশি বিদ্যুতের দাম দেন না এবং তার গুনগার গুনতে হয় আমাদের মতো সাধারণ মানুষকে। মাননীয় মন্ত্রী মহাশয়, আপনাকে আর একটা জিনিস জানাতে চাই। সেটা হচ্ছে, বিদ্যুৎ বন্টনের ব্যাপারে একটা অসাম্য রয়েছে। এই বন্টনের ব্যাপারে একটা ঘটনা আপনাকে বলি। যদিও এটা সেনসেটিভ, আমাদের হাউসে বলা উচিত নয়, তবুও আপনাকে বলছি। আপনি যদি একটু খবর নিয়ে দেখেন তাহলে দেখবেন যে যেখানে প্রভাবশালী ব্যক্তিরা আছে সেখানে বেশি বিদ্যুৎ সাপ্লাই করা হয়। আমি সেনসেটিভ ঘটনা আপনার কাছে বলছি। আমার জেলা হচ্ছে বীরভূম জেলা। বীরভূম জেলার সদর সিউড়িতে সব সময় বেশি বিদ্যুৎ পায়। তারপরে পায় মহকুমা শহর এবং তারপরে যে সমস্ত গ্রাম থাকে তারা পায়। মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি সিউড়ির সাপ্লাই দেখুন, তারপরে বোলপুর, রামপুর হাটের এবং আরও কয়েকটি জায়গা এবং তারপরে দেখুন যে গ্রামে কতটুকু গিয়ে পৌঁছাচ্ছে? বিদ্যুৎ বন্টনের ব্যাপারে যে সেনসেটিভ কথাটি আপনাকে আমি হাউসে তুলে ধরছি সেটা হচ্ছে, সেন্ট্রাল ডিপো থেকে সমস্ত জায়গায় আপনি বিদ্যুৎ পাঠান এবং সেখান থেকে যেভাবে ডিস্ট্রিবিউটেড হয় সেখানে আপনার একটা মনিটারিং সেল পাঠিয়ে দেখুন যে যেখানে যেখানে বিদ্যুৎ পাঠানোর কথা, তারা কিন্তু সেখানে সেই ভাবে পাঠান না বা খাতায় রেকর্ড করেন না। অন্য ভাবে টাকা নিয়ে শিল্পপতিদের কাছে তারা বিদ্যুৎ সাপ্লাই করেন। আপনি ১৫ দিনের জন্য যদি একটা মনিটারিং সেল রাখেন তাহলে দেখবেন যে সমস্ত জায়গায় আমাদের বিদ্যুতের ঘাটতি দেখা যায় সেখানে আমরা অনেকখানি বিদ্যুৎ দিতে পারি। তারপরে আমি আর একটা কথা বলতে চাই। সেটা হচ্ছে, গ্যাস টার্বাইন। আপনার ৫টি গ্যাস টার্বাইন আছে। এই ৫টি গ্যাস টার্বাইনে আপনি ১০০ মেগাওয়াট বিদ্যুৎ উৎপাদন করতে পারেন। এক ঘন্টা গ্যাস টার্বাইন চালালে ২৪ হাজার টাকা লোকসান হয়। এই গ্যাস টার্বাইনগুলি সব সময়ে চালাবার জিনিস নয় সেটা আপনি জানেন। কিন্তু এগুলি

আপনি সব সময়ে চালিয়ে রাখেন এবং তাতে এত দামি গ্যাস টার্বাইনগুলি ক্ষতি হচ্ছে, যন্ত্রপাতিগুলিরও ক্ষতি হয় এবং সঙ্গে সঙ্গে অনেক ডিজেল এবং পেট্রোলও পোড়ে। এর ফলে ন্যাশনাল লসও অনেক হয়। কাজেই আপনি গ্যাস টার্বাইনগুলিকে অত সময় না চালিয়ে আপনার যে হাইডো ইলেকট্রিক রিসোর্স আছে সেগুলিকে এক্সপ্লোর করার চেষ্টা করছেন না কেন? আপনার সিউড়ি শহরে যে হাইড্রো প্রোজেক্ট হয়েছে তার থেকে কত মেগাওয়াট বিদ্যুৎ আপনি উৎপাদন করতে পারছেন? মাননীয় মন্ত্রী মহাশয়, দার্জিলিংয়ে যে হাইডেল প্রোজেক্ট রয়েছে, সেখান থেকে মাত্র দুই থেকে চার মেগাওয়াট বিদ্যুৎ উৎপাদন করতে পারছেন। কিন্তু সেগুলি যদি এক্সপ্লোর করেন তাহলে আমার মনে হয় আপনি অনেকখানি এই গ্যাস টার্বাইনকে রেস্ট দিতে পারবেন এবং আমাদের এখানে বিদ্যুতের সমস্যাও খানিকটা সমাধান করতে পারবেন। মাননীয় মন্ত্রী মহাশয়, আমি সব শেষে আর একটা কথা আপনার কাছে বলি। এই বিদ্যুতের অভাবে এমন একটা অবস্থা হয় যে সারা পশ্চিমবঙ্গের মানুষ, শুধু কংগ্রেসের লোক নয়, সমস্ত রাজনৈতিক দলের লোকই বিদ্যুতের অভাবে ব্যতিব্যস্ত হয়ে পড়ে। কাজেই এই বিষয়টা আপনি মাথায় রাখবেন। ছেলেদের যখন পরীক্ষা হয় সেই সময়ে ঘন্টার পর ঘন্টা বিদ্যুৎ থাকে না। সন্ধ্যা বেলায় বিদ্যুৎ চলে যায়, রাত্রি ১১টা পর্যন্তও সেই বিদ্যুৎ আসে না। আপনি এই সমস্ত জিনিসগুলি দয়া করে মাথায় রাখবেন যে, যে সময়ে ছাত্রদের বিদ্যুতের প্রয়োজন সেই সময়ে যাতে বিদ্যুৎ দেওয়া হয়। শুধু মন্ত্রী মহাশয় একটা জায়গায় গেলে সেখানে সারা দিন-রাত্রি বিদ্যুৎ দেওয়া হল, এটা দয়া করে করবেন না। আপনি ছাত্রদের দিকে তাকিয়ে তাদের যখন পরীক্ষা চলবে সেই সময়ে যাতে বিদ্যুৎ সরবরাহ থাকে তার জন্য ব্যবস্থা করবেন। এই কথা বলে মাননীয় অধ্যক্ষ মহাশয় আমাকে যে সময় দিয়েছেন তার জন্য তাকে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[7-00 – 7-10 P.M.]

**শ্রী অনিল মুখার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বিরোধি দলের সদস্য জয়নাল আবেদিন সাহেবের বক্তব্য শুনে মনে হল যে অন্ধের হস্তী দর্শন—এই রকম একটা কংগ্রেস দল, যারা এখানে বিরোধি দলের ভূমিকা পালন করছেন, এই রকম অ্যাবসলিউট ইর্‌রেসপন্‌সিবিলিটি ভারতবর্ষে বোধ হয় আর কোথাও নেই এবং বিশেষত ডাঃ জয়নাল আবেদিন এর কাছ থেকে আমরা গঠনমূলক সমালোচনা আশা করেছিলাম। ওনারা কেন্দ্রীয় কংগ্রেসে আছেন, তাঁদের সঙ্গে যোগাযোগ আছে এবং ইউনিয়ন সরকার পশ্চিমবঙ্গ সম্পর্কে কি বলেন তাও খোঁজ খবর রাখেন না। তাঁরা লিখেছেন ১০ই মার্চ, যা একটা দৈনিক খবরের কাগজে বেরিয়েছিল বিদ্যুৎ ঘাটতি সম্পর্কে। বিদ্যুৎ ঘাটতি তুলনামূলক ভাবে কম, এমন কয়েকটা রাজ্যের মধ্যে রয়েছে পশ্চিমবঙ্গ। এই রাজ্যের তার পরিমাণ ৫.৫ শতাংশ, যা পূর্বাঞ্চলের রাজ্যগুলোর মধ্যে সর্ব নিম্ন। কেন্দ্রীয় শক্তি দপ্তরের পরিসংখ্যান অনুসারে পূর্বাঞ্চলের সর্বাধিক বিদ্যুৎ ঘাটতি রয়েছে বিহারে ২৭.৪ শতাংশ। বিহারের পরে রয়েছে উড়িষ্যা, যেখানে বিদ্যুৎ ঘাটতির পরিমাণ হচ্ছে ১৭.৫ শতাংশ আর উনি যে ডি. ভি. সি'র প্রশংসা করলেন, সেই ডি. ভি. সি'র ঘাটতি ১৩.৫ শতাংশ। উত্তর ভারতের বিদ্যুৎ ঘাটতির পরিমাণ সর্বোচ্চ ২৫.৬ শতাংশ। সুতরাং সর্ব ভারতীয় এই যে কেন্দ্রীয় পরিসংখ্যান, সেই পরিসংখ্যানের মাধ্যমে দেখা যাচ্ছে সারা ভারতবর্ষের যে তুলনামূলক হিসাব, তাতে দেখা যাচ্ছে পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ

পর্ষদ বিদ্যুৎ উৎপাদনের হার শতকরা আট ভাগ কম ছিল। অর্থাৎ সারা ভারতবর্ষের যে উৎপাদন, তার হার ছিল ৫০.৮ ভাগ এবং পশ্চিমবঙ্গে হয়েছে ৪২.২ ভাগ। সর্ব ভারতীয় যদি দেখা যায়, যেখানে পশ্চিমবাংলা ৪২.২ ভাগ, সেখানে বিহার ৩৫.৬ ভাগ, উড়িষ্যা ৩০.৫ ভাগ। পূর্ব ভারতের অন্যান্য রাজ্য-এ কি ভাবে ইউনিয়ন সরকার, কেন্দ্রীয় সরকার পূর্বাঞ্চলের বিদ্যুৎ উৎপাদনের দিকে অবহেলা করেছেন শিল্পের ক্ষেত্রে যেমন করেছেন তেমনি বিদ্যুতের ক্ষেত্রেও করেছেন। আজকে উনি অনেক কথা বললেন। কিন্তু সিক ইণ্ডাস্ট্রির ক্ষেত্রে, কোল্ড স্টোরেজের ক্ষেত্রে, বিদ্যুতের ক্ষেত্রে কিন্তু একবারও বললেন না, ১৯৭৬ সাল থেকে ডাঃ রায়ের মৃত্যুর পর প্রফুল্ল সেনের সময় থেকে তার পরবর্তী সময় পর্যন্ত পশ্চিমবাংলায় ১৯৭৭ সালের আগে পর্যন্ত মাত্র বিদ্যুৎ ইউনিট উৎপাদন হয়েছে অ্যাডিশনাল যেটা ২৫০ মেগাওয়াটের বেশি নয়। ২৪০ মেগাওয়াট অ্যাড হয়েছে, জলঢাকা থেকে ৯/১০ মেগাওয়াট এবং ব্যাণ্ডেলের দুটো ইউনিট ১২০ মেগাওয়াট এবং ১২০ মেগাওয়াট, দুটি নুতন বেশি অ্যাডিশনাল হয়েছে, ১৯৭৬ সালের পর অ্যাড হয়েছে। তারপর আর অ্যাডিশনাল কিছু হয়নি। ওঁরা রুর‍্যালের কথা বললেন। এটা জয়নাল আবেদিনের সময়ে উনি যখন মন্ত্রী ছিলেন সেই সময়ে একটা কোয়েশ্চেন ছিল, সেই কোয়েশ্চেন করেছিলেন তখনকার একজন এম. এল. এ. সুকুমার বন্দ্যোপাধ্যায়, অনুমোদিত প্রশ্ন নং ১০৮। তাতে ছিল ১৯৬২ সাল থেকে ১৯৭১ সাল পর্যন্ত সময়ে মোট কয়টি গ্রামে বিদ্যুৎ সরবরাহ করা সম্ভব হয়েছিল এবং পশ্চিমবাংলার কয়টি গ্রামে নুতন বিদ্যুৎ সরবরাহ করা হয়েছে। বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী, তিনি বলেছিলেন প্রথম প্রশ্নের উত্তরে এক হাজার ৯৯৪টি গ্রামে অর্থাৎ কংগ্রেস আমলে বিদ্যুৎ পৌঁছে দেওয়া সম্ভব হয়েছে। সুতরাং তারা বৈদ্যুতীকরণ করেছিলেন ২২ হাজার এর কাছাকাছি। ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত ওটা বেড়ে হয়েছিল ৫ হাজার ৫৫১টি গ্রামে। রুর‍্যাল ইলেকট্রিফিকেশনের ইনস্টলড ক্যাপাসিটি '৭৭ সালের মার্চ পর্যন্ত—কংগ্রেসের সময়ে—ছিল ৬২২; '৭৭ সালের মার্চ থেকে '৮৬ সালের মার্চ পর্যন্ত—আমাদের বামফ্রন্টের সময়ে—ইনস্টল্ড ক্যাপাসিটি বেড়ে হয়েছে ১৬০৯। অর্থাৎ ১৫৯% বেড়েছে। এই হারে কখনো কোনও সময়ে কোনও সরকারের আমলে পশ্চিমবাংলায় বাড়ে নি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, '৭৭ সালের মার্চ মাস পর্যন্ত কংগ্রেস সরকার পশ্চিমবাংলায় কে. এইচ্. ভি লাইন এবং এইচ্. ভি লাইন তৈরি করেছিলেন ৩৩,৪৬৮। আর বামফ্রন্ট সরকারের রাজত্বকালে সেটা বেড়ে হয়েছে ৫৩,৬৩৩; অর্থাৎ ৬৫% মতো বেড়েছে। স্যার, কে. এইচ. ভি, এবং এইচ. ভি স্টেশনের সংখ্যা কংগ্রেসের সময় ছিল ১২৭, '৭৭ সালের মার্চ মাস পর্যন্ত এই সংখ্যক ছিল, বামফ্রন্টের রাজত্বকালে তা বেড়ে হয়েছে, '৮৬ সালের মার্চ মাসের মধ্যে ২১৮; অর্থাৎ ৭২% বেড়েছে। আর এ ক্ষেত্রে ক্যাপাসিটি কত বেড়েছে? কংগ্রেসের সময় ছিল ১০৪৮, বামফ্রন্টের সময়ে সেটা বেড়ে হয়েছে ২,২৫৭, অর্থাৎ ১১৫% বেড়েছে। ডিস্ট্রিবিউশন স্টেশনের সংখ্যা কংগ্রেসের আমলে '৭৭ সালের মার্চ মাস পর্যন্ত ছিল ১২,৭৫০; বামফ্রন্ট রাজত্বকালের মধ্যে '৮৬ সালের মার্চ মাসের মধ্যে সেটা বেড়ে হয়েছে ২০,৩৮১। অর্থাৎ ৬০% বেড়েছে। ক্যাপাসিটি কত বেড়েছে? কংগ্রেসের সময়ে ছিল—মার্চ '৭৭ পর্যন্ত ৪৮৬; সেটা বেড়ে '৮৬ সালের মার্চের মধ্যে হয়েছে ৮১৪; অর্থাৎ ৬৮% বেড়েছে। কংগ্রেসি বন্ধুরা পাম্প সেটের কথা বলেছেন! গ্রামে বিদ্যুৎ পৌঁছে দিয়ে চাষীর উপকার করার কথা নাকি ওঁরা ভাবেন! ওঁদের সময়ে ওঁরা কতগুলি পাম্প সেটকে বিদ্যুৎ সরবরাহ করেছিলেন—'৭৭ সালের মার্চ মাস

পর্যন্ত ১৭,১৩২টি। আর আমাদের সময়ে ৪৭,৫৫৬টি ক্ষেত্রে বিদ্যুৎ সরবরাহ করা হচ্ছে; ৭৮% বৃদ্ধি পেয়েছে এবং ভারতবর্ষের কোনও রাজ্যে আজ পর্যন্ত পাম্প সেটে বিদ্যুৎ সরবরাহ করার ক্ষেত্রে এত পারসেন্ট বৃদ্ধি পায় নি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সুনীতিবাবু সব সময় মৌজা ভিত্তিক বিদ্যুৎ পৌঁছে দেওয়ার হিসাবটা চান। আমি তাঁকে সেই হিসাবটা দিচ্ছি। ওঁরা ওদের সময়ে সর্বমোট করে গিয়েছিলেন—গ্রামে বিদ্যুৎ পৌঁছে দিয়ে গিয়েছিলেন ১০,৯৮১টি গ্রামে বা মৌজায়। আমরা সেটাকে সেখান থেকে বাড়িয়ে '৮৬ সালের মার্চ মাস পর্যন্ত করেছি ৩০,৫৩১। ৩০,৫৩১টি গ্রামে আমরা বিদ্যুৎ পৌঁছে দিচ্ছি। অর্থাৎ ৮৭% বেশি মৌজায় আমরা বিদ্যুৎ পৌঁছে দিতে পেরেছি। ওঁরা কনজিউমারদের কথা বলেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই হাউসে '৭৪ সালে তৎকালীন বিদ্যুৎ মন্ত্রী এ. বি. এ. গনিখান চৌধুরি বলেছিলেন যে, তাঁদের রাজত্বে নাকি ৩ লক্ষ কনজিউমার বেড়েছিল। তিনি এখানে যে কথাটি বলেছিলেন সেটি হচ্ছে, "৩ লক্ষ কনজিউমার বেড়েছে, আমি কি করব? আমি বিদ্যুৎ সাপ্লাই দিতে পারব না" এই হাউসে তিনি এই কথা বলেছিলেন। আর সে জায়গায় আমাদের রাজত্বকালে কত কনজিউমার বেড়েছে দেখুন। আমাদের বর্তমানে ওঁদের সময়ের ডবল কনজিউমার হয়েছে। ওঁদের সময়ে ছিল ৪,১১,৭১৭। আর আমাদের বর্তমানে হয়েছে ৮,৯৬,৩১৫। অর্থাৎ মোর দ্যান ডবল হয়েছে। ১১৮% বেড়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এর পরেও ওঁরা লোড শেডিং-এর কথা বলছেন।

[7-10 – 7-20 P.M.]

আজকে আপনারা লোড-শেডিং-এর কথা বলছেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কলকাতায় বিদ্যুতের অভাবের জন্য ১৯৭২ সালে এই হাউসে একটি প্রশ্ন করেছিলেন শ্রী নিতাই পদ সরকার। নিয়মিত প্রশ্ন ২৬৫। তিনি প্রশ্ন করেছিলেন বিদ্যুৎ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, সরকার কি অবগত আছেন যে কলিকাতা মহানগরীতে বিদ্যুৎ সরবরাহ অনিয়মিত হওয়ায় জন-জীবনে সঙ্কট সৃষ্টি হয়েছে? ১৯৭২ সালে মিস্টার গনিখান চৌধুরি মহাশয় তাঁর উত্তরে বলেছিলেন, হ্যাঁ মহাশয়, অবগত আছি, সঙ্কট সৃষ্টি হয়েছে। প্রশ্ন কর্তা প্রশ্ন করেছিলেন "অবগত থাকলে এই সঙ্কট নিরসনের জন্য কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন? তার উত্তরে গনিখান চৌধুরি বলেছিলেন সন্ধ্যায় যে সময়ে বিদ্যুতের চাহিদা সর্বাধিক সেই সময়ে কলকারখানাগুলির বিদ্যুৎ বন্ধ করে দেব। অদ্ভুত যুক্তি? কলকারখানায় বিদ্যুৎ বন্ধ করে দেব এবং কলকাতাতে আলো জ্বালাব। কিন্তু আমরা আজকে কলকারখানা চালু করতে চাচ্ছি এবং গ্রামে গ্রামে বিদ্যুৎ দিতে চাচ্ছি। আজকে গরিব চাষীরা তাদের সেচের কাজে পাম্প চালাচ্ছে। আজকে দেশে হাজার হাজার মেগাওয়াট বিদ্যুৎ উৎপাদন হচ্ছে। সমস্ত জায়গায় নতুন নতুন কলকারখানার জন্য বিদ্যুৎ দেওয়া হচ্ছে। কোলাঘাটে আপনারা কি করেছিলেন? কোলাঘাটের জায়গা-জমি আপনারা দখল করেননি। কোলাঘাট সম্পর্কে ওনারা বলেছেন এখানে বিদ্যুতের কিছু করা যাবে না, এখানে বাড়ানো যাবে না। গনিখান চৌধুরি বললেন, I am not an expert. I have given it to some experts. আমাকে এক্সপার্টরা বলেছেন এর চেয়ে বেশি কিছু করা যাবে না। বিদ্যুৎ উৎপাদনের জন্য এক্সপার্টরা কিছু করতে পারবেন না। আজকে ওনাদের জন্য বিদ্যুতের অবস্থা খারাপ হচ্ছে, আমাদের দুর্ভোগ বাড়ছে। ওই সময়ে একদিকে কেরোসিন পাওয়া যায়নি অন্যদিকে কলকাতা অন্ধকার হয়েছিল গনিখান

চৌধুরির এই ভ্রান্ত নীতির জন্য আজকে এই অবস্থা। আজকে সেই অবস্থার পরিবর্তন হয়েছে। কাজেই সেইজন্য মাননীয় মন্ত্রী মহাশয় যে ব্যয়-বরাদ্দের দাবি উপস্থিত করেছেন তাকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী কাশীনাথ মিশ্র :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে বিদ্যুৎ মন্ত্রী মহাশয় বিদ্যুতের জন্য যে ব্যয়-বরাদ্দের দাবি উপস্থিত করেছেন তার বিরোধিতা করে এবং আমি যে কাট-মোশানগুলি দিয়েছি সেগুলি মাননীয় মন্ত্রী মহাশয়কে চিন্তা-ভাবনা করার জন্য অনুরোধ জানিয়ে কয়েকটি কথা বলতে চাই। আজকে বিদ্যুৎ পরিস্থিতি কি অবস্থার মধ্য দিয়ে চলছে সেটা মাননীয় মন্ত্রী মহাশয় এবং তার দপ্তর নিশ্চয়ই উপলব্ধি করছেন। আজকে মাননীয় মন্ত্রী মহাশয় জানেন এবং মাননীয় সদস্যরা জানেন বিগতদিনে তদানীন্তন যিনি বিদ্যুৎ মন্ত্রী ছিলেন তিনি পশ্চিমবাংলার গ্রামে-গঞ্জে বিদ্যুৎ দেবার জন্য যে স্বপ্ন দেখেছিলেন সেটা কিন্তু আপনারা ভুলে যাচ্ছেন। তিনি বিদ্যুৎ পর্ষদ তৈরি করেছিলেন। তিনি বলেছিলেন গ্রামে-গঞ্জে বিদ্যুতের প্রয়োজনীয়তা আছে, গ্রামের মানুষকে বিদ্যুৎ দিতে হবে। তিনি এই কথাটা উপলব্ধি করেছিলেন। আপনারা কিন্তু আজকে সেটা উপলব্ধি করছেন না, এই ব্যাপারটি তলিয়ে দেখছেন না। আজকে বিদ্যুতের যে অভাব আছে সেটা মাননীয় মন্ত্রী মহাশয় উপলব্ধি করেছেন এবং বলেছেন সপ্তম যোজনার আগে যে ১ হাজার মেগাওয়াট বিদ্যুতের ঘাটতি, সপ্তম যোজনা হলে ৫০০ মেগাওয়াটের মতন ঘাটতি থাকবে। ২ হাজার ৪/৫ সালে এই বিদ্যুৎ ঘাটতি হবে। এটা মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন। আমাদের চিন্তা করতে হবে যে গ্রামে-গঞ্জে এবং শহরে বিদ্যুতের চাহিদা ব্যাপক। বিগত দিনে চাহিদা থাকেনি বলে আমাদের মুখ্যমন্ত্রী বলেছিলেন বিদ্যুৎ নিয়ে আমরা কি করব? বিদ্যুৎ কি খাব, বিদ্যুতের কি এত প্রয়োজন আছে? এই কথা সেই সময় আমাদের মুখ্যমন্ত্রী বলেছিলেন। কিন্তু তদানিন্তন মুখ্যমন্ত্রী ডাঃ বিধানচন্দ্র রায় মহাশয় উপলব্ধি করেছিলেন ব্যাণ্ডেলের প্রয়োজন আছে, সাঁওতালডিহির প্রয়োজন আছে, জলঢাকার প্রয়োজন আছে এবং ডি. ভি. এল-এর প্রয়োজন আছে। তদানিন্তন মুখ্যমন্ত্রী ডাঃ রায় কংগ্রেস সরকারের মুখ্যমন্ত্রী এই সব বিদ্যুৎ উৎপাদন কেন্দ্রগুলি তৈরি করার ব্যবস্থা করেছিলেন এবং কেন্দ্রীয় সরকার এটা উপলব্ধি করেছিলেন বলেই এটা হয়েছে। ডি. ভি. সি আমাদের পাশের রাজ্যে আছে, তারা পশ্চিমবাংলার সঙ্গে সহযোগিতা করছে। তারপর ফারাক্কা তৈরি করার জন্য কেন্দ্রীয় সরকার পরিকল্পনা নিয়েছে, আগামী দিনের জন্য মেজিয়ায় বিদ্যুৎ উৎপাদন কেন্দ্র করার পরিকল্পনা কেন্দ্রীয় সরকার নিয়েছে, যৌথভাবে বক্রেশ্বরে তৈরি করার পরিকল্পনা নিয়েছে। আগামী দিনে এই সমস্যার সমাধানের জন্য আরও কিছু চিন্তা ভাবনা করতে হবে। এই দপ্তরে ব্যর্থতা আছে। এই দপ্তরে যে ব্যর্থতা আছে সেই ব্যর্থতা দূর করার জন্য এই দপ্তরে যে ত্রুটি-বিচ্যুতি আছে সেই ত্রুটি-বিচ্যুতি উপলব্ধি করতে হবে। আজকে ট্রান্সফরমারে গোলোযোগ আছে। ট্রান্সফরমারের যে হিসাব আছে বর্তমানে ট্রান্সফরমারের সেই হিসাব করলে দেখা যায় যে ট্রান্সফরমারের আয়ুষ্কাল কমে গেছে। আগে ১০০ কে.ভি ট্রান্সফরমারের আয়ুষ্কাল ছিল ৩৫ বছর, এখন সেটা দাঁড়িয়েছে ২০ থেকে ২৫ বছর। আয়ুষ্কাল কেন কমল এই কথা কে বলবে? আজকে লংজিবিটি ট্রান্সফরমারের ক্রমশ ডিটোরিয়েট করছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ১৯৭৭ সালে ১৩,২০৯টি ট্রান্সফরমার সারভিস করার জন্য দেওয়া হয়েছিল। সেইগুলির মধ্যে কতগুলি ফেরত আসলো, কতগুলি ফেরত আসলো না, কতগুলি সেন্ট্রাল স্টোরে বা

রিজিওনাল স্টোরে জমা করা হ'ল এবং সেইগুলি নিয়ে কতখানি কার্যকার করা হয়েছে সেই ব্যাপারে কিন্তু চিন্তা ভাবনা করতে হবে। ১৯৭১ সালে আমরা দেখি কলিকাতায় যা প্রয়োজন ছিল সেটা কেনা হয়েছিল। তার সংখ্যা ছিল ৭০০টি। তার মধ্যে ২৬৩টি স্যাংশন করা হয়েছিল। বাকিগুলি কোথায় গেল, সেইগুলি আসলো না কেন সেটা দেখতে হবে। ট্রান্সফরমারের কোনও হিসাব নিকাশ করা হচ্ছে না। কত ট্রান্সফরমার কেনা হ'ল এবং সেইগুলিকে মেরামত করা সেইগুলিকে সঠিক ভাবে রক্ষণা বেক্ষন করার মধ্যে বিভিন্ন ভাবে গলদ রয়েছে। এই ব্যাপারে সরকার কি ব্যবস্থা করছে, বিদ্যুৎ দপ্তর কি ব্যবস্থা গ্রহণ করছে সেটা জানানো দরকার। এটা একটা ভয়াবহ অবস্থার মধ্যে দিয়ে চলছে। ট্রান্সফরমার আপনারা যদি ঠিকমতো ভাবে রক্ষণা বেক্ষণ করতে পারেন, ঠিকমতো ভাবে মেরামত না করতে পারেন, ট্রান্সফরমার আপনারা যদি ঠিকমতো ভাবে বদল করতে না পারেন এবং আনুষঙ্গিক যে সমস্ত জিনিসপত্র লাগে ট্রান্সফরমারের জন্য এবং তেল এবং যন্ত্রাংশ যদি ঠিক মতো ভাবে ব্যবস্থা করতে না পারেন তাহলে এই দপ্তরের ত্রুটি-বিচ্যুতি থেকেই যাবে। এই সমস্ত ত্রুটি থাকার জন্য ২৫ কে.ভি থেকে আরম্ভ করে ১০০০ কে.ভি, ৫০০০ কে.ভি পর্যন্ত ট্রান্সফরমার সেন্ট্রাল স্টোরে রক্ষণা-বেক্ষণের অভাবে নষ্ট হয়ে যাচ্ছে। এবং সেখানে ঠিকমতো ভাবে ট্রান্সফরমারের হিসাব-নিকাশ করা হয় না এবং বিভিন্ন যন্ত্রপাতির হিসাব-নিকাশ করা হয় না, বিভিন্ন তারের সেখানে হিসাব-নিকাশ করা হয় না। বলুন তো কতগুলি ট্রান্সফরমার চুরি গিয়েছে এবং কতগুলি আপনারা উদ্ধার করতে পেরেছেন? স্যালো টিউবওয়েলে, ডিপ-টিউবওয়েলে এবং আর. এল. আই যে সমস্ত ট্রান্সফরমার চুরি গেছে তার আপনারা কোনও ব্যবস্থা গ্রহণ করতে পারছেন না। আজকে একটা ট্রান্সফরমার চুরি গেলে লাস্ট টাইমে একটা ডায়েরি করে দেন তারপর তার ফেট কি হচ্ছে, কি ডিসিশান হচ্ছে, তার কি ব্যবস্থা হ'ল সেটা আপনারা দেখছেন না। এই সমস্ত জিনিসগুলি এবং যন্ত্রপাতি বিভিন্ন ভাবে থানায় জমা হয়ে থাকে এবং সেইগুলি নষ্ট হয়ে যায়। সেইগুলিকে আপনাদের নিজেদের জিম্বায় নিতে পারেন তাহলে নষ্ট হবে না। কোর্টের একটা অর্ডার নিয়ে আপনাদের জিম্বায় রেখে ঠিকমতো ভাবে রক্ষণা-বেক্ষণ করলে সেইগুলিকে আর নষ্ট হয় না। এইগুলিকে আপনাদের কাসটডির মধ্যে না রাখার জন্য জিনিসগুলি নষ্ট হচ্ছে অপচয় হচ্ছে।

[7-20 – 7-30 P.M.]

এই অপচয় বন্ধ করতে পারছেন না বলে বহু টাকা ক্ষতি হচ্ছে, কোটি কোটি টাকার অপচয় ঘটছে। গ্রামীণ বিদ্যুৎ সরবরাহ প্রকল্পের ১৮ কোটি টাকা ১৯৮৫-৮৬ সালে কেন ফেরত গেল সেটা আপনাকে বলতে হবে। আপনি বলেছেন যে, গ্রামীণ বিদ্যুৎ সরবরাহ প্রকল্পটা কেন্দ্রীয় সরকারের প্রকল্প। কিন্তু তাঁরা এই প্রকল্পের মাধ্যমে গ্রামে-গঞ্জে বিদ্যুৎ দেবার ব্যবস্থা করতে বলেছিলেন। সেখানে ১৯৭৭ সাল থেকে আজ পর্যন্ত আপনারা কতগুলো মৌজা কভার করেছেন? কিছু ক্ষেত্রে কমপ্লিট করেছেন, কিন্তু সেগুলোও কমিশনড হল না। তাছাড়া যেগুলো হাফ ডান হয়ে পড়ে আছে সেগুলোকেও আপনারা কমপ্লিট করলেন না। আজকে সেগুলো রিভাইটালাইজেশন স্কীমে দিলেন না কেন? কিন্তু আজকে সেইসব জায়গায় বিদ্যুৎ দেবার প্রয়োজন ছিল। আমি বাঁকুড়া জেলার কথা বলছি, সেখানে ১নং এবং ২নং ব্লকের কাজগুলি অর্ধ-সমাপ্ত হয়ে রয়েছে। আজকে যেসব বিভিন্ন প্রকল্প করছেন সেখানে

যৌথ ভাবে সি. আই. টি. ইউ. এবং আই. এন. টি. ইউ. সি সহায়তা করছে। জেলা পরিষদের মাধ্যমে আজকে সেগুলো রূপায়িত করছেন। আমি বলছি, ঐ ১ এবং ২নং ব্লকে বিদ্যুৎ চেয়ে দরখাস্ত করেছিলেন গ্‌রিব মানুষেরা, কিন্তু যেহেতু তাঁরা কংগ্রেস করেন তারজন্য তাঁদের আবেদনপত্রগুলো বিচার করলেন না। এই দৃষ্টিভঙ্গি নিয়ে আজকে আপনারা যদি চলতে থাকেন তাহলে কিন্তু দেশের মানুষের সার্বিক উপকার হবেনা। দেশের সরকার তো সকলের জন্য, কাজেই তাঁদের দৃষ্টিভঙ্গিও নিরপেক্ষ হবে! কিন্তু এক্ষেত্রে যেসব প্রকল্প আপনারা করছেন সেখানে বামফ্রন্টের লোক ছাড়া আর কারও দরখাস্ত বিবেচনা করছেন না। মেদিনীপুরের একটি ঘটনা বলি। খেজুরী—সেটা একটা তফসিলি আদিবাসী এলাকা, কিন্তু সেখানে বিদ্যুৎ দেবার কোনও ব্যবস্থা করলেন না। আজকে খেজুরীর কোনও মৌজাতে কেন বিদ্যুৎ দিচ্ছেন না? আজকে আমরা দেখছি যে, ট্রান্সফরমার চুরির সংখ্যা বেড়ে গেছে। এই ট্রান্সফরমার চুরি বন্ধ করতে না পারলে বিদ্যুৎ সরবরাহে অগ্রগতি সম্ভব হবে না। হুকিং—এটা হাওড়া, হুগলিতে বেশি হচ্ছে, ফলে সেখানে এইভাবে বিদ্যুৎ চুরিও বেশি হচ্ছে। তাছাড়া বিভিন্ন কলকারখানাতেও আজকে বেশি বিদ্যুৎ চুরি হচ্ছে। এসব ব্যাপারেও আপনারা কোনও প্রতিকার করছেন না বা লক্ষ্য দিচ্ছেন না। এদিকে বিশেষ নজর রাখা প্রয়োজন আছে বলে আমরা মনে করি। আজকে ক্ষুদ্র ও মাঝারি শিল্পে এবং সেল্ফ এমপ্লয়মেন্ট প্রোগ্রামে বহু যুবক-যুবতী তাঁদের বেকারত্ব দূর করবার স্বার্থে বিদ্যুৎ চাইছেন, কিন্তু সেক্ষেত্রেও আপনারা বিদ্যুৎ দিতে পারছেন না। এ-ব্যাপারে বহু দরখাস্ত দপ্তরে ফাইলবন্দী হয়ে পড়ে আছে। সেসব ব্যাপারে কোনও ব্যবস্থা হচ্ছে না। আজকে বিদ্যুতের মিটার পরীক্ষার কোনও ব্যবস্থা নেই, রিডিং নেবার ব্যবস্থা নেই। তাছাড়া কনজিউমারদের কাছ থেকে বিদ্যুতের বিল আদায় করতেও আপনারা ব্যর্থ হচ্ছেন। বিভিন্ন জায়গায় বিলের টাকাও আদায় করতে পারছেন না। এমন কি, বিভিন্ন দপ্তর থেকেও বিলের টাকা আদায় হয় না। সেখানে টাকা অনাদায়ি হয়ে পড়ে আছে। আজকে ঐ টাকা আদায় করবার চেষ্টা করুন। এসব কারণে আমি যেসব কাট মোশন দিয়েছি সেগুলো গ্রহণ করতে বলছি এবং আনিত বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শীশ মহম্মদ :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের বিদ্যুৎ দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী তাঁর দপ্তরের ব্যয় বরাদ্দের যে দাবি উত্থাপন করেছেন তাকে আমি পূর্ণ সমর্থন করে কয়েকটা কথা বলতে চাই। আমি এতক্ষণ ধরে সরকার পক্ষ এবং বিরোধীপক্ষের সদস্যদের বক্তব্য শুনে যতটুকু বুঝলাম তাতে মনে হয় যে আমাদের এই পশ্চিমবঙ্গে ৮ বা ৯ বছরের মধ্যে বৈদ্যুতিকরণের দায়িত্বটা বামফ্রন্ট সরকারের উপরই ছিল। ১৯৪৭ সালে ভারত স্বাধীন হয়েছে এবং তারপর আপনি জানেন এই বামফ্রন্ট সরকার কিছুদিন বা কিছু বছর এসেছে। ১৯৬৭ সালের প্রথম দিক পর্যন্ত এঁরাই ছিলেন, তারপর মাত্র ৯ মাসের জন্য যুক্তফ্রন্ট সরকার এসেছিলেন, তারপর একবার ৮৩ দিন, আর একবার ১৩ মাস, গড়ে খুব জোর দু বৎসর। তার আগে বাকি সমস্ত সময়টা ৩০ বৎসর এঁরাই পশ্চিমবঙ্গের গদিতে ছিলেন। এই ৩০ বছরের মধ্যে পশ্চিমবঙ্গের জন্য তাঁরা কিছুই করতে পারলেন না এবং করার মতো মনোবৃত্তিও দেখাতে পারেন নি, অথচ মাত্র এই ৯ বৎসরের মধ্যে সমস্ত ঘট শুদ্ধ করে দেবে এই বামফ্রন্ট সরকার এই কথা বিশ্বে কেউ স্বীকার করতে পারে? সুনীতিবাবু চলে গেলেন তিনি তো বিদ্যুৎ বিভাগে স্টেট মিনিস্টার না ডেপুটি মিনিস্টার কি একটা ছিলেন। একদিন মাত্র

এ. বি. এ. গনিখান সাহেব ছিলেন না, তিনি উত্তর দিতে গিয়ে হোঁচট খেলেন, থাকলে বলতাম। ওনারা তো কংগ্রেস করেন একবার সুনীতিবাবুকে জিজ্ঞাসা করুন না, যে পশ্চিমবঙ্গে বিদ্যুতের অবস্থা এমন কেন হল? মাননীয় উপাধ্যক্ষ মহাশয় মাত্র ৮ বৎসর হল এই বামফ্রন্ট সরকার এসেছেন, শহরাঞ্চলে, গ্রামাঞ্চলে বহু ক্ষেত্রে সর্বত্র যাতে বিদ্যুতের চাহিদা পূরণ করা যায় এ জন্য এই জনপ্রিয় বামফ্রন্ট সরকার প্রাণপণ চেষ্টা চালিয়ে যাচ্ছেন কিন্তু ১৯৫০ সাল থেকে সমগ্র ভারতবর্ষের মধ্যে পশ্চিমবঙ্গ যে বিদ্যুতের দিক থেকে শীর্ষ স্থানে ছিল সেই ১৯৭৭ সালে দেখা গেল এই কংগ্রেসি যুগে যখন গনিখান সাহেব—কেন্দ্রের শিলান্যাস মন্ত্রী—যখন বিদ্যুৎ মন্ত্রী ছিলেন সেই সময় সপ্তম স্থান অধিকার করা হল। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গ প্রথম থেকে সপ্তম স্থানে নিয়ে এসেছেন এই কংগ্রেসিরা। আর পশ্চিমবঙ্গে এই যে বিদ্যুতের এই অবস্থা ঘটানোর জন্য দায়ী কে? ঐ কংগ্রেসি কেন্দ্রীয় সরকার। এই বিদ্যুতের বিপর্যয়ের জন্য টোটাল দায়ী কেন্দ্রীয় সরকারকে যদি বলি তাহলে এতটুকুও বেশি বলা হবে না।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে গত বৎসর থেকে এখানে লোড শেডিং অনেক কমে গিয়েছে এবং বিদ্যুতের অবস্থা মোটামুটিভাবে এখন ঠিক আছে বলেই এখন পর্যন্ত একজন শ্রমিক লে-অফ হয়নি। একথা আজ সবাইকে স্বীকার করতে হবে। অথচ, একথা ওঁরা স্বীকার করবেন না। মাঝে মাঝে যে গোলমাল হয়নি, একথা আমরা অস্বীকার করছি না। তবে, পরিবহন ব্যবস্থার মাধ্যমে বন্টনের কিছু ত্রুটি-বিচ্যুতির জন্য মাঝে মাঝে বিদ্যুতের কিছু ঘাটতি হতে পারে। আমাদের বামফ্রন্ট সরকার এই ঘাটতি থেকে মানুষকে রেহাই দিতে আপ্রাণ চেষ্টা চালিয়ে যাচ্ছেন। কিন্তু কংগ্রেসের পক্ষপাতমূলক যে মনোভাব, তারজন্য বিদ্যুতের দিক থেকে পশ্চিমবঙ্গকে পিছিয়ে পড়তে হচ্ছে। ক্যালকাটা ইলেট্রিক সাপ্লাই কর্পোরেশনের ৩০-৪০ বৎসরের পুরনো যে বয়লার তা পরিবর্তন করতে দেওয়া হয় নি। কংগ্রেসের তরফ থেকে বামফ্রন্ট সরকারের প্রশংসা কখনও ওঁরা করবেন না, কেবলই সমস্ত কর্মকাণ্ডকে ধূলিস্যাৎ করবার চেষ্টা করবেন। আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে কয়েকটি আবেদন এখানে রাখতে চাই। আপনি আপনার বক্তব্যের মধ্যে যেখানে বলেছেন যে, ১৯৭৭ সাল পর্যন্ত ১১,০০০ হাজার গ্রামে বৈদ্যুতীকরণের ব্যবস্থা ছিল, সেখানে আজ পর্যন্ত তা বেড়ে দাঁড়িয়েছে ২৭,০০৬টি। এই সমস্ত গ্রামে আপনি বৈদ্যুতীকরণের ব্যবস্থা করতে পেরেছেন। এটাকে আমরা মেনে নিচ্ছি। কিন্তু কেন্দ্রীয় সরকারের যে নীতি—একটা মৌজায় কেবলমাত্র একটি পোল পড়লেই মৌজাতে বৈদ্যুতীকরণের কাজ সম্পূর্ণ হয়েছে বলে ধরতে হবে বলে যে ভাবে বলা হয়, তার পরিবর্তে গোটা মৌজাতে টোটাল ইলেকট্রিফিকেশন হলে তবেই বিদ্যুৎ কানেকশনের কাজ হয়েছে বলে ধরার ব্যবস্থা আপনাকে করতে হবে। এ পর্যন্ত আপনি কতগুলি গ্রামে বৈদ্যুতীকরণের কাজ করেছেন, সে সম্বন্ধে লিখিত আকারে কাগজে ছাপিয়ে দিলে অনেক ভাল হয়। অপরদিকে বিভিন্ন অঞ্চলে যে ভাবে তার চুরি হয়ে যাচ্ছে, একথা অতি সত্য যে বিভিন্ন এলাকায়, আমার এলাকার কয়েকটি গ্রামের কথা আমি বিশেষ ভাবে জানি যে বিদ্যুতের তার চুরি হয়ে গিয়েছে এবং সেই সমস্ত গ্রামে আজ বিদ্যুৎ চলে গিয়েছে। এই কথা বলে আমি মাননীয় মন্ত্রী মহাশয় কর্তৃক আনীত ব্যয়-বরাদ্দের এই প্রস্তাবের প্রতি

সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[7-30 – 7-40 P.M.]

**শ্রী তারাপদ সাধুখাঁ :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় বিদ্যুৎ মন্ত্রী এখানে বিদ্যুতের জন্য যে ব্যয়-বরাদ্দের প্রস্তাব পেশ করেছেন, তার প্রতি বিরোধিতা করে আমি এখানে বিতর্কে অংশগ্রহণ করছি। আমি এখানে দেখতে পেলাম, সরকারপক্ষের সদস্যরা বলতে চাইছেন যে, কংগ্রেস সরকারের আমলে তাঁরা কোনও কাজ করেন নি, যা কিছু কাজ হয়েছে তা তাঁদের ন'বছরের মধ্যেই হয়েছে। বেশ ভাল কথা। আমি সেই সমস্ত তর্কের মধ্যে যাচ্ছি না। কে করেছে, কে করেনি, কে ভালো করেছে বা কে ভালো করেনি, সেই প্রশ্ন তোলা রইল। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে শুধু বলব, আমি মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে তাঁর কাছে একটা প্রশ্ন শুধু রাখতে চাই যে, লোড শেডিং এমনই জ্বালা, সেই জ্বালা নিরসনের জন্য তিনি কী কোনও নির্দিষ্ট পন্থা বা কোনও প্রোগ্রাম আমাদের কাছে দিতে পেরেছেন? আমরা এই বিধানসভার বুকে বহুবার এই প্রশ্ন করেছি এবং সংবাদপত্রেও বহুবার আমরা দেখেছি, যে সম্বন্ধে আমি আর এখানে বলতে চাই না। আমরা একথা জানি না, লোড শেডিং কেন হচ্ছে? কিন্তু এ কথা জানি যে, লোড শেডিং হলে গ্রামের যে ধানের কল বা গমের কল ও মেশিন চলার কথা সেগুলো বন্ধ হয়ে যায়। হঠাৎ যদি কোথাও লোড শেডিং হয়ে যায়, তাহলে সেই সমস্ত মেশিনগুলো বন্ধ হয়ে যায়। কাগজে যেমন আগে থেকে জানা যায় যে কখন জোয়ার হবে বা ভাঁটা হবে, তাঁরা যেমন আগে থেকে তা লিখে মানুষকে জানিয়ে দেন, অথবা রাত্রিবেলা বা অন্য সময়ে রেডিওতে যেমন ভাবে ওয়েদার ফোরকাস্ট করে দেন এবং সমস্ত মানুষ যেমন ভাবে তা জানতে পারেন, ঠিক তেমনি ভাবে কখন কোথায় লোড শেডিং হবে তা জানাবার জন্য একটা লোড শেডিং কমিটি করে জানিয়ে দিতে পারলে অনেক উপকার হতে পারে। আমরা জানতে পারব কখন কোথায় কোন মেশিন লোড শেডিংয়ের জন্য বিকল হয়ে যাচ্ছে। আমরা রেডিওর মাধ্যমে জানতে পারব যে হুগলি জেলাতে এত সময় থেকে এত সময় পর্যন্ত লোড শেডিং চলবে।

এই ধরনের প্ল্যান প্রোগ্রাম যদি নিতে পারেন তাহলে আমার মনে হয় সত্যিকারের উপকার হতে পারে। আপনারা শুধু কেন্দ্রীয় সরকারকে দোষী করেন আমার কথা হচ্ছে আপনারা যদি একটা লোড শেডিং প্রোগ্রাম করেন তাহলে বিদ্যুৎ পাওয়া যাবে। যেমন ধরুন এক একটা এলাকা হিসাবে ধরা হবে যে প্রথম উইকে এক এলাকার যাবে, তার পরের উইকে আরেক এলাকার যাবে, তারপরের উইকে আরেক এলাকার যাবে—এইভাবে যদি আগে থেকে একটা ফোরকাস্ট করে দেওয়া হয় তাহলে লোডশেডিংটা কখন হবে কখন হবে না লোকের পক্ষে জানতে সুবিধা হবে। সুতরাং এই ব্যাপারে যদি একটা প্রোগ্রাম নেন তাহলে খুব ভালো হয়। আরেকটি কথা হচ্ছে বিদ্যুৎ বিভাগগুলিতে ভালোভাবে ডিস্ট্রিবিউশন সিসটেম করার জন্য একটা কো-অপারেটিভ সিসটেম চালু হয়েছে। ডিস্ট্রিবিউশনের জন্য সারা ভারতবর্ষে ১৪টি কেন্দ্রে বিদ্যুৎ ডিস্ট্রিবিউটিং সেন্টার ফার্ম করা হয়েছে। সিঙ্গুর এবং হরিপালে এই দুই জায়গাতেই একটি মাত্র ইউনিটটি করা হয়েছে। সেখানে ১১ পয়সা প্ল্যান প্রোজেক্ট ইউনিট চার্জ করার কথা ছিল কিন্তু সেখানে এস. ই. বি. ২৮ পয়সা করে দিলেন। এই কো-অপারেটিভগুলি কেন্দ্রীয় সরকার প্রকল্পে তৈরি এবং এই কো-অপারেটিভের মাধ্যমে ডিস্ট্রিবিউশন

ভালো হতে পারে। এই কো-অপারেটিউ ১৪টি কেন্দ্রে চলছে এবং সেখানে ১১ পয়সা থেকে হঠাৎ ২৮ পয়সা করে তাদের বিদ্যুৎ চার্জ করে দেওয়া হল। এই কো-অপারেটিভগুলিকে গলা টিপে মেরে ফেলা হল যেখানে তাদের বাঁচাবার কথা সেখানে তাদের এইভাবে মারা হল। আরেকটি জিনিস মাননীয় মন্ত্রী কাগজে লিখেছেন যে কৃষিকাজের জন্য ৩৫ পয়সা ইউনিট ধরা হয়েছে এতে চাষের উন্নতি হবে। স্যার, আমি স্পিকারের নমিনি হিসাবে হায়দ্রাবাদ ট্রেনিং ইনস্টিটিউটে পঞ্চায়েত রাজ ট্রেনিং ইনস্টিটিউট ভিজিট করতে গেছিলাম। এগ্রিকালচারের ক্ষেত্রে সেখানে কো-অপারেটিভগুলিকে বিদ্যুতের জন্য মাত্র ৫০ পয়সা চার্জ করা হয়। অর্থাৎ সারা বছর স্যালো টিউবওয়েল ইত্যাদি ব্যবহার করার জন্য মাত্র বছরে ২৫০ টাকা ধার্য করা হয়। অর্থাৎ মাসে ৭৫ পয়সা ধার্য করা হয়। সেখানে পশ্চিমবঙ্গে ৩৫ পয়সা ধার্য করা হয়েছে। তাদের থেকে কম করছেন বলে আপনারা কৃতিত্ব নিতে পারেন না। তার পরে এই বামফ্রন্ট সরকার একটা লম্বি প্রকল্প চালু করেছে। তবে এই পরিকল্পনা প্রায় বানচাল হতে চলেছে। আমি যখন পঞ্চায়েত প্রধান ছিলাম তখন বামফ্রন্ট সরকার বিধবা ভাতা চালু করেছিলেন এবং তারজন্য প্রায় ২ হাজার দরখাস্ত জমা পড়েছিল কিন্তু এই ভাতা দেওয়া হল মাত্র ৫টি বিধবাকে। এই লম্বি প্রকল্পে বিদ্যুৎ দেওয়া হবে বলা হল তাতে সিঙ্গুরে শিডিউল কাস্টদের দেওয়া হবে বলা হল। আমি তো আশ্চর্য হয়ে গেলাম যে বিদ্যুতের কি এত অভাব মিটে গেছে যে যার জন্য একটি থানায় বিদ্যুৎ দেওয়ার জন্য এক কোটি টাকার প্রকল্প ধরা হয়েছে। ভাবলাম এতে সত্যিই জনগণের উপকার হবে। কিন্তু পরে বুঝতে পারলাম যে রাজনৈতিক উদ্দেশ্য চরিতার্থ করার জন্য এটা করা হয়েছে। তাদের বোঝানো হচ্ছে যে আমরা তোমাদের বন্ধু, আমরা তোমাদের পাশে আছি, বিদ্যুৎ বাড়ি বাড়ি পৌঁছে দেব। এইভাবে লোককে ধাপ্পাবাজি দিয়ে আর কতদিন চলবে? সুতরাং কংগ্রেস কী করেছে আর করেনি তাই বলে আপনারা বেঁচে যাবেন না। আপনারা সত্যিকারের লোকের উপকারের জন্য কিছু করেন নি। এই কথা বলে এই ব্যয়বরাদ্দের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[7-40 – 7-50 P.M.]

**শ্রী প্রবোধ পুরকায়েত :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বিদ্যুৎ মন্ত্রী যে ব্যয়বরাদ্দ উত্থাপন করেছেন তার উপরে কয়েকটি কথা বলতে চাই। বিদ্যুৎ একটি গুরুত্বপূর্ণ বিষয়। বিদ্যুৎ দেশের উৎপাদন বাড়ায় যেমন তেমনি আবার বিদ্যুৎ প্রকল্পগুলিকে দ্রুত রূপায়ণ করা সম্ভব নয় তবে বামফ্রন্ট সরকার দীর্ঘ ৯ বছর ধরে ক্ষমতায় আছেন। এই ৯ বছরের মধ্যে বিদ্যুৎ উৎপাদন ব্যবস্থার অগ্রগতির মধ্যে দিয়ে যে কাজ করা দরকার ছিল সেটা তারা সফলতার সঙ্গে করতে পারেনি। সারা ভারতবর্ষে যে বিদ্যুৎ উৎপাদন প্রকল্পগুলি আছে তার যে উৎপাদন ক্ষমতা শতকরা ৫০.৮ ভাগ মাত্র। কিন্তু সেই সময় দেখা যাচ্ছে যে পশ্চিমবঙ্গে বিদ্যুৎ উৎপাদন যা আছে তা মাত্র শতকরা ৪০.২ ভাগ। এর দ্বারাই প্রমাণ করে বামফ্রন্ট সরকার ৯ বছর ধরে ক্ষমতায় থেকেও বিদ্যুৎ উৎপাদনের অগ্রগতি তারা ঘটাতে পারেনি। এখানে গ্রামাঞ্চলের সম্বন্ধে প্রথমে বলতে চাই যে বিদ্যুৎমন্ত্রী বলেছেন গ্রামাঞ্চলের জন্য তিনি বিদ্যুৎ ব্যবস্থার চেষ্টা নিচ্ছেন। আমাদের অভিজ্ঞতায় দেখেছি যে গ্রামাঞ্চলে বিদ্যুৎ ব্যবস্থা সুষ্ঠুভাবে পরিচালিত হচ্ছে না। বহু জায়গায় বিদ্যুতের লাইন গিয়েছিল এবং পোস্টও আছে কিন্তু

সেখানে কানেকশনগুলি দেওয়া হয়নি। আমরা কংগ্রেসের শাসন ব্যবস্থা দেখেছিলাম যে তারা দ্রুত গ্রামে বিদ্যুৎ সরবরাহ করার জন্য এবং পাবলিসিটি করার জন্য বিদ্যুতের লাইন নিয়ে গিয়ে চমক সৃষ্টি করার জন্য তারা দূরদূর গ্রামে পোস্ট বসিয়েছিল। এখন সেই অবস্থা বহু গ্রামে আছে। বামফ্রন্ট সরকার ৯ বছর ক্ষমতায় আসার পরেও তারা সেই লাইনগুলি এখনও সরবরাহ করতে পারেনি। এবং যে সমস্ত ট্রান্সমিটার থেকে বিদ্যুৎ সরবরাহ করা হয় সেইগুলির যথেষ্ট পরিমাণে ক্যাপাসিটি না থাকার ফলে বিদ্যুৎ সরবরাহ করা যায় না। এই ট্রান্সমিটারগুলি বিভিন্ন জায়গায় আছে, নূতন করে তাদের ক্ষমতাসম্পন্ন করে এই অবস্থার মধ্যে যেটুকু সরবরাহ করা হচ্ছে—যাতে গ্রামে বিদ্যুৎ পৌঁছিয়ে দেওয়া যায় তাহলে ভাল হয়। আর একটি কথা বিদ্যুৎ মন্ত্রী বলেছিলেন গতবারের বাজেটে বিদ্যুৎ চুরি নিয়ে। সেই বিদ্যুৎ চুরির ক্ষেত্রে দেখা যায় ট্রান্সমিটারের সঙ্গে আর লাইনের সঙ্গে কানেকশন দিয়ে বহু জায়গায় বিদ্যুৎ নিচ্ছে। কিন্তু বিদ্যুৎ দপ্তরের যে সমস্ত কর্মচারী আছেন তারা বিদ্যুৎ চুরির ব্যাপারে কোনও রকম তৎপরতা দেখাননা। এর ফলে দেখা যায় যে কর্মচারিদের সামনেই বিদ্যুৎ চুরি হচ্ছে, এতে সরকারের অর্থের অপচয় হচ্ছে। এই ব্যাপারে মাননীয় বিদ্যুৎ মন্ত্রীকে বলব বিদ্যুৎ উৎপাদন যেমন কম, সেই কমের মধ্যে থেকেই যাতে সুষ্ঠুভাবে সরবরাহ হয় সেটা দেখতে হবে। অপর দিকে দেখা যায় লাইনের তার চুরি হচ্ছে। এ জিনিস প্রতিরোধ করার জন্য রক্ষীদল গঠন করা উচিত বা পঞ্চায়েতের উপর দায়িত্ব দেওয়া উচিত। কিন্তু বাজেট বক্তৃতার মধ্যে এ বিষয়ে কিছু দেখলাম না। বিদ্যুতের রিডিং নেওয়া হয় তা ঠিক সময় নেওয়া হয়না। এর ফলে যে বিল গ্রাহকদের ধরিয়ে দেওয়া হয় তাতে যে পরিমাণ টাকা ধরে দেওয়া হয় সেই টাকা তারা দিতে বাধ্য হয়। বিদ্যুতের রিডিং ঠিক সময় নিলে ভাল হয়। অপর দিকে কৃষির ক্ষেত্রে যেসব গভীর নলকূপ আছে, ১ আর. এল. আই. স্কীম আছে সেখানে আপনার দপ্তর বিদ্যুৎ সরবরাহ ঠিক সময় দিতে পারেনা। এর ফলে জলসেচের জন্য আর. এল. আই স্কীম, গভীর নলকূপ চালু করা যাচ্ছে না। আপনার দপ্তর থেকে অন্য দপ্তরের সঙ্গে সমন্বয় ঘটিয়ে আর. এল. আই. স্কীম, গভীর নলকূপ চালু করলে চাষের সুবিধা হয়। এই কথাগুলি বলে আমি শেষ করলাম।

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি বিরোধীদলের নেতাদের বক্তৃতা মনোযোগ সহকারে শুনলাম। তাঁরা তাঁদের বক্তৃতার মধ্যে দিয়ে যে রকম অজ্ঞতার পরিচয় দিয়েছেন তাতে আমরা দুঃখিত। তাঁরা বললেন গ্যাস টারবাইন সারা দিনরাত চলে, ট্রান্সফরমার ৩০/৩৫ বছর চলে ইত্যাদি সব কথা বলে তাঁরা দায়িত্বজ্ঞান হীনতার পরিচয় দিয়েছেন। জয়নাল সাহেব একটু চেষ্টা করলে ভাল বলতে পারতেন। কিন্তু তাঁরা সব জায়গায় অন্ধকার দেখছেন। যখন বামফ্রন্ট সরকার হল তখন কংগ্রেস দল হ্যারিকেন নিয়ে শোভাযাত্রা শুরু করেছিলেন, হাউসেও এসেছিলেন। এইভাবে তাঁরা আমাদের বিরুদ্ধে কুৎসা প্রচার করে তাঁরা তাঁদের অপকর্মের দায়িত্ব আমাদের উপর চাপাতে লাগলেন। কিন্তু এখন পৌরসভা এবং বিধানসভার নির্বাচন আসছে বলে বিদ্যুৎ নিয়ে আর কুৎসা প্রচার করার সুযোগ নেই, বাজার গরম করার সুযোগ আর তাঁদের নেই। ওরা দিল্লির দাসত্ব করছেন। ১৯৫০ সাল পর্যন্ত পশ্চিম বাংলা সব চেয়ে বেশি বিদ্যুৎ উৎপাদন করত। আর এখন সপ্তম স্থানে এসেছে। কারণ মাঝখানে তাঁরা এক মেগাওয়াটও বিদ্যুৎ বাড়ালেন না। মন্ত্রী যাঁরা ছিলেন তাঁরা দিল্লির চাকরি

করতেন। একটা কথা বলার সাহস ছিল না। স্বাধীনতার পর কেরলে বেড়েছে ৩১ গুণ, কর্ণাটকে ২০ গুণ, উত্তরপ্রদেশে ২৫ গুণ, মহারাষ্ট্রে ২৪ গুণ, তামিলনাডুতে ২০ গুণ, দিল্লিতে ২৪ গুণ আর পশ্চিম বাংলায় সেখানে বেড়েছে ৫.৬ গুণ। কারণ এরা চিরকালই দিল্লির মহারানির সেবা করে গেছেন, আর এখন মহারাজের সেবা করছেন। সেজন্য এরা অন্ধকারে থাকছেন।

[7-50 – 8-00 P.M.]

অনিল বাবু, আমাদের বক্তারা যা বলেছেন তাতে ওঁরা যা বলেছেন তার উত্তর প্রায় হয়ে গেছে। আপনারা জানেন যে ১ হাজার ৩৩৭ মেগাওয়াট বিদ্যুৎ উৎপাদনের ক্ষমতা বাড়ানো হয়েছে এই ৯ বছরে। এখন বলছেন ফরাক্কা এবং চুখার না কি বিদ্যুৎ নেওয়ার আমাদের ক্ষমতা নেই। কেন্দ্রীয় কর্মসূচি রূপায়ণ মন্ত্রী বরকত গণিখান চৌধুরি খুব দায়িত্বহীন কথা বলেছেন। তিনি ওঁদের দলের মধ্যে এমন দায়িত্ব বিহীন কথা বলেন যে কংগ্রেসিরা পর্যন্ত লজ্জা বোধ করেন। তিনি ১লা ডিসেম্বর মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে চিঠি লিখলেন যে বিদ্যুৎ নেওয়ার না কি অবস্থা নেই এবং তিনি লিখলেন প্রধানমন্ত্রীর আশীর্বাদে মার্চ মাসে চুখার বিদ্যুৎ পাওয়া যাবে। তারপরে কি হল—সেই চিঠির উত্তর দিলাম যে বীরপাড়ায় চুখার বিদ্যুৎ নেওয়ার জন্য আমরা প্রস্তুত আছি। আমাদের সাথে তাঁরা এত কথা বলছেন পরিকল্পনা রূপায়ণ করছেন কিন্তু ঐ বিদ্যুতের দাম কি হবে, বিদ্যুৎ কে কনট্রোল করবে, সেন্ট্রাল ডেসপ্যাচ কোথায় হবে, কিভাবে চলবে এই সম্পর্কে যখন লিখলাম তখন কোনও উত্তর নেই। তিনি কাগজে বলেছেন প্রস্তুত নই, আমরা যে বিদ্যুৎ পাব সেই বিদ্যুৎ নিয়ে বন্টন করার মতো অবস্থা আমাদের আছে। এটা আজকে নয়, ১৯৮৫ সালের জুন মাস থেকে এই বিদ্যুৎ বণ্টন করার জন্য আমরা প্রস্তুত আছি। অথচ উনি কাগজে বলে যাচ্ছেন, চিঠি লিখছেন, আর চিঠির উত্তর দিলে তার উত্তর দেন না। আমি একটা কথা খুব পরিষ্কার করে এই সভায় ঘোষণা করতে চাই যে আমাদের সাঁওতালদির খুব খারাপ অবস্থা ছিল সেটার উন্নতি হচ্ছে, আমাদের অন্যান্য যে সমস্ত প্রকল্প আছে সেগুলি ভাল হচ্ছে, আমরা কোলাঘাট পাচ্ছি, চুখা পাব, ফরাক্কা পাব, এই বছর গ্রীষ্মে গত বছরের থেকে আমাদের অবস্থা অনেক ভাল হবে এবং শুধু তাই নয় আগামী ৫ বছরে বিদ্যুতের অবস্থা সঙ্কট জনক হবে না। আপনারা জানেন যেখানে হাইড্যাল ব্যাকিং নেই সেখানে মাঝে মাঝে হঠাৎ যদি একাধিক ইউনিট খারাপ হয়ে যায় তাহলে ২/৪ দিন অসুবিধা হতে পারে, কিন্তু আগামী ৫ বছরে বিদ্যুৎ একটা সঙ্কটরূপে আমাদের কাছে দেখা দেবেনা। আমরা এখানে একটা পাওয়ার পারসপেকটিভ প্ল্যানিং কমিটি করেছিলাম যে কি করতে হবে, কি অবস্থা হবে। আমরা হিসাব করে দেখেছি যে কলকাতার চাহিদা ৪ পারসেন্ট বাড়ছে, দক্ষিণ বঙ্গের ১০ পারসেন্ট বাড়ছে এবং উত্তর বঙ্গের ৭/৮ পারসেন্ট বাড়ছে। এটা হিসাব করলে দেখা যায় ১৯৯৫ সালে যদি আমরা বক্রেশ্বর, সাগরদীঘী ইত্যাদি করতে না পারি তাহলে ১১শো মেগাওয়াটের মতো কম হবে। এটা আমরা বলিনি, সেন্ট্রাল ইলেকট্রিসিটি অথরিটি তাঁরা বলেছেন। সম্প্রতি দিল্লিতে একটা কমিটি হয়েছে, তাঁরা সারা ভারতবর্ষ সার্ভে করে বলেছেন কি অবস্থা সৃষ্টি হয়েছে, কি করা উচিত। আমরা সেজন্য বলেছি বক্রেশ্বর আমাদের চাই-ই। যখন কেন্দ্রীয় মন্ত্রী বলেছিলেন যে বিদেশের সাথে কথা বল, তাঁদের পরামর্শে আমরা কথা বলেছি। আমাদের আইনগত

অধিকার নেই বিদেশের সাথে কথা বলার। আমি কংগ্রেসি বন্ধুদের বলি আপনারা দিল্লিকে গিয়ে বলুন যে বক্রেশ্বরকে কার্যকর করতে হবে। এছাড়া আপনারা জানেন যে ডি. ভি. সি'র শরিক হচ্ছে বিহার, পশ্চিমবঙ্গও তার শরিক, তাদের বিদ্যুৎ আমাদের এখানে কলকাতায় ৯৫ মেগাওয়াট দেবার কথা, কিন্তু কত দিচ্ছে, না, ৪০/৪৫ মেগাওয়াট। বর্ধমান জেলায় যেখানে আমাদের লাইন নেই, বর্ধমান জেলায় অনেক জায়গায় আমাদের লাইন না থাকায় অসুবিধা হচ্ছে, আমাদের ওখানে ক্ষতিগ্রস্ত হচ্ছে, তারজন্য আমরা ডি. ভি. সি-কে বিদ্যুৎ দিচ্ছি ১৫/২০ মেগাওয়াট। যেখানে ডি. ভি.সি'র ৯৫ মেগাওয়াট বিদ্যুৎ দেবার কথা সেখানে তারা দিচ্ছে মাত্র ৪০/৪৫ মেগাওয়াট, তা সত্ত্বেও আমরা বর্ধমানের ঐ এলাকার জন্য ডি. ভি. সি-কে ১৫/২০ মেগাওয়াট বিদ্যুৎ দিচ্ছে এবং বলছি যে আপনারা হুইল করে বর্ধমানকে বাঁচান।

আমি মেদিনীপুরের অনেক জায়গায় গিয়ে দেখেছি সেখানে ডি. ভি. সি-র লাইন ছাড়া আর কিছু নেই এবং তার ফলে সেখানকার লোকদের কষ্ট হচ্ছে। ক্যালকাটা ইলেকট্রিক সাপ্লাইকে সাউদার্ন করার কথা আছে। ১৯৮৩ সালে সেন্ট্রাল ইলেকট্রিক অথরিটি বলেছিলেন ৭ম পঞ্চবার্ষিকী পরিকল্পনার মধ্যে এটা অন্তর্ভুক্ত হবে। দুবছর চলে গেল কিন্তু কিছুই হলনা। অর্থাৎ আমরা দেখছি দিল্লির কর্তারা কলকাতাকে অন্ধকার করে দিতে চান। তাঁরা এই দুবছরের মধ্যে বললেন না এই সাউদার্ন কোথা থেকে হবে আমরা জানিনা এম আর ডি পি কোথা থেকে আনা হবে। অর্থাৎ এঁরা চান কোলকাতার বিদ্যুতের সমস্যার যাতে সমাধান না হয়। এখানে লোড শেডিং-এর কথা অনেকে বলেছেন। এটা তো হিসেবের ব্যাপার। ১৯৮১ সালে কলকাতায় প্রতি মাসে ৭৫.৫ ঘন্টা করে লোড শেডিং হত, ১৯৮৫ সালে হয়েছিল প্রতি মাসে ২৯.৬ ঘন্টা। অর্থাৎ দিনে ১ ঘন্টার বেশি হয়নি। এটা হচ্ছে একটা গড় হিসেব। তবে আমরা দেখেছি বিদ্যুৎ পর্ষদেও কিন্তু দিনে ১ ঘন্টার বেশি লোড শেডিং হয়নি। পরিবহন এবং বন্টন ব্যবস্থা সম্পর্কে অনেকে এখানে বলেছেন। টিটাগড়ের সঙ্গে প্রিনসেপ স্ট্রিটের যোগাযোগের কথা হচ্ছে। বিদ্যুতের বন্টনের ব্যাপারে দেখছি ১৯৭৭ সালে ২ হাজার ৯৫০ কিলোভোল্ট ছিল এবং ৩৩ কে.ভি. লাইন ছিল—আজকে সেটা ডাবল হয়েছে। এস টি লাইন এখন ৪৯ হাজার করা হয়েছে। একজন বললেন গণিখান অনেক কাজ করেছেন। কিন্তু আমি দেখছি ১০/১৫ বছরের মধ্যে যে সমস্ত সাব-স্টেশন হবার কথা ছিল সেটা করা হয়নি। আর ই সি-র কাছ থেকে টাকা নিয়ে জিনিস কিনেছে অথচ তার হদিশ পর্যন্ত পাওয়া যাচ্ছে না, কন্ট্রাক্টরদের পেট মোটা করতে হবে সেইজন্য কাঠের পোল তৈরি করেছেন। ডাঃ আবেদিন জানেন ৩০০ মৌজায় বিদ্যুতের তার নেই এবং কাঠের পোল নেই কাজেই আলো জ্বলেনা। ওখানকার লোকেরা বলেছে আমাদের এখানে কোনদিন আলো জ্বলেনি। অনেক মাননীয় সদস্য সাব-স্টেশনের কথা বলেছেন। একটা ভাল সাব-স্টেশন করতে দেড় থেকে দুবছর লাগে। কাজেই কন্ট্রোল রুম না করে বসিয়ে দেওয়া ছাড়া উপায় নেই। আমরা গত ৯ বছরে ৯১টি সাব-স্টেশন করেছি।

[8-00 – 8-14 P.M.]

এছাড়া ডিস্ট্রিবিউশন সাব-স্টেশন ১৯৭৬-৭৭ সালে যেখানে ১২,৭৫০টি ছিল সেখানে ১৯৮৪-৮৫ সালে হল ২০,৩৮১টি—৭৬৩১টি বেড়েছে। ওঁদের ৩০ বছরে ওঁরা এই করেছেন আমরা এই ৯ বছরে এই করেছি। বিদ্যুৎ গ্রাহক ১৯৭৬-৭৭ সালে ছিল ৭১,৯৯১ সেটা

১৯৮৫ সাল পর্যন্ত সেটা বেড়ে হয়েছে ৮,১৬,৩৪৪। শিল্প ক্ষেত্রে ১৯৭৬-৭৭ সালে ২২,২৬৩—এখন সেখানে হয়েছে ৪২,৮২২। কৃষি ক্ষেত্রে ১৯৭৬-৭৭ সালে ১৭,৪৬৩ ছিল এখন সেখানে হয়েছে ৩৭,১১৯। সর্বমোট হল ১৯৭৬-৭৭ সালে ৪,১১,৭১৭ আর এখন সেখানে হয়েছে ৮,৯৬,৭১৭। দু'গুণ হয়ে গেছে। আজকে দেখা যায় বাড়ির পাশ দিয়ে বিদ্যুতের তার চলে গেছে। লোকে দরখাস্ত করেছে পয়সা দিয়ে বিদ্যুৎ নেবে ২/৩/৪ বছর হয়ে গেল বিদ্যুৎ পায় নি। আমরা আজকে ঘোষণা করেছি এই সব গ্রাহকদের দু তিন মাসের মধ্যে বিদ্যুৎ দেওয়া হবে। সল্টলেকে দরখাস্ত করলে ১ মাসের মধ্যেই বিদ্যুৎ পাওয়া যাবে। গ্রুপ সাপ্লাইয়ের ব্যাপারে দেখছি পুরানো সমস্ত ইনস্টলেশন রয়েছে এবং এগুলো ঠিক করতে গেলে একটা মাস্টার প্ল্যান দরকার—এই মাস্টার প্ল্যান না করে এগুলি ঠিক করা যাচ্ছে না। সুতরাং আজকে অবস্থার প্রবর্তন হয়েছে। আমরা এই ৯ বছরে ৪ লক্ষ বাড়িয়েছি। এটা ঠিক সমালোচনা যা এখানে হয়েছে তার মধ্যে একটা সমালোচনা আমি মানি। সেই সমালোচনাটা হচ্ছে যে আমরা গ্রাম্য বৈদ্যুতিকরণের ক্ষেত্রে অগ্রগতি যতটা হওয়া উচিৎ ছিল তা হচ্ছে না। এর অবশ্য কারণ আছে। তার উপর দিয়ে চলে গেছে মাঝখানে ২/৩টা মৌজা ফাঁক পড়ে আছে। আমরা সেগুলি বৈদুতিকরণ করার চেষ্টা করছি। দিল্লির সরকারের যে আর সি সি আছে তাদেরকে আমরা বলেছি। কিন্তু তারা বলছে যে এর জন্য টাকা পয়সা দেওয়া হবে না। গণিখান চৌধুরির কথা বলেছেন। তিনি কি করে গেছেন? তাঁর সময়ে কোনও নিয়ম শৃঙ্খলা বলে কিছু ছিল না। যে যখন খুশি যেতে পারে, অফিসে আসতে পারে। এ সবের কোনও ব্যবস্থা ছিল না, কোনও অ্যাটেনডেন্স-এর বালাই ছিল না। এখন ব্যাণ্ডেলেই বলুন সব জায়গাতে পাঞ্চিং সিসটেম চালু করা হয়েছে—সই করতে হবে। কাজ বন্ধ করে বিক্ষোভ জানালে পয়সা কেটে নেওয়া হয়। সি. আই. টি. ইউ. সি সমস্ত ইউনিয়নের সঙ্গে আলোচনা করে ট্রান্সফার পলিসি গ্রহণ করা হয়েছে। এ ছাড়া ছাঁটাই বন্ধ করা হয়েছে। ওঁরা এমন সমস্ত লোক নিয়োগ করেছেন তারা টেকনিক্যাল হ্যাণ্ড তো নয়ই খুনীকে পর্যন্ত নিয়োগ করেছেন। এই রকম ১৫ জনকে ছাঁটাই করতে হয়েছে যদিও আমরা ছাঁটাইয়ের বিরোধী। কিছু ইঞ্জিনিয়ার অফিসারকে ছাঁটাই করেছিলাম। তারা হাইকোর্ট করেছিল এবং জিতেছিল আমরা সুপ্রীম কোর্টে গিয়েছিলাম। এখন তাদের সাসপেণ্ড করা হয়েছে। ৫৪ জনকে সাসপেণ্ড করা হয়েছে। একটা ডিসিপ্লিণ্ড অর্গানাইজেশন ছাড়া বিদ্যুৎ চলতে পারে না। সেটা আমাদের করতে হয়েছে। শুধু তাই নয়, বেতন বেড়েছে। এই কর্মচারী যারা পরিশ্রম করছে তাদের সন্তুষ্ট করতে হবে ১/১/৭৬ সাল থেকে ১/১/৮৬ সালের মধ্যে বিদ্যুৎ কর্মীদের ন্যূনতম ৬০০ টাকা বেতন বেড়েছে। ২ হাজার থেকে ২।। হাজার টাকা বকেয়া পয়সা পেয়েছে। অনেকে স্থায়ী হয়েছে। কন্ট্রাক্ট ওয়ার্কার্সদের স্থায়ীকরণ করা হয়েছে। একজন চুরির কথা বললেন। ২ কোটি টাকা চুরি হত, সেটা কমে ৩৬ লক্ষ টাকা হয়েছে। আপনারা পঞ্চায়েতের সমালোচনা করলেন। কিন্তু এই নির্বাচিত প্রতিনিধিদের সহযোগিতায় ২ কোটি টাকা থেকে কমিয়ে ৩৬ লক্ষ টাকায় আনা সম্ভব হয়েছে। ৪ হাজার হুক ধরা হয়েছে। লাইন কেটে দেওয়া হয়েছে। টি. ভি., রেডিও, ইলেকট্রিক ইস্ত্রি ধরা হয়েছে এবং ১২৭টি কেস হয়েছে। ২০১ জনকে জামিন অযোগ্য ধরায় গেপ্তার করা হয়েছে। রেভিনিউ বেড়েছে। প্রতি মাসে যেখানে ১৭ কোটি টাকা আয় হত এখন সেটা বেড়ে ২৫ কোটি টাকা হয়েছে, আরও হবে। ভিজিলেন্স অনেক কাজ করছে। একজন বললেন নির্বাচনের জন্য লোকদীপ করা হচ্ছে। আপনারা একবার

জিনিসটা ভেবে দেখুন যে, শিডিউল্ড কাস্ট এবং শিডিউল্ড ট্রাইবস-এর বাড়ির সামনে দিয়ে তার যাচ্ছে, অথচ তাকে এই বলে সন্তুষ্ট থাকতে হচ্ছে, আমাদের গ্রামে বিদ্যুৎ এসেছে। এখন যে ব্যবস্থা হয়েছে তার জন্যই কংগ্রেসি বন্ধুদের এত গাত্রদাহ হচ্ছে। আমরা ঠিক করেছি ২০ হাজার মানুষের বাড়িতে ৫ টাকার বিনিময়ে বিদ্যুৎ দেব এবং আরও প্রায় ৪০ হাজার বাড়িতে বিদ্যুৎ দেবার ব্যবস্থা হচ্ছে। এতে তো ওদের আরও মাথা খারাপ হয়ে যাবে। স্বাধীনতার পরে পৌরসভাগুলি বেড়েছে। শহরে থাকলে জল, বিদ্যুৎ পাবে না, কেন না টাকা দিয়ে বিদ্যুৎ নেবার ক্ষমতা নেই। সেই সিদ্ধান্ত করা হয়েছে ৩০০ কিলোমিটারের মধ্যে যে সমস্ত পৌরসভা নিয়মিত টাকা দেন সেখানে ইনটেনসিফিকেশন অর্থাৎ সম্প্রসারণ করা হবে। গ্রামাঞ্চলে একটি পাড়া দিয়ে ২০ বছর আগে বিদ্যুৎ গেছে, অথচ লোক অন্ধকারে আছে, বিদ্যুতের জন্য তাকিয়ে আছে, সেখানে ৫০০ কে. ভি. বিদ্যুৎ নিয়ে যাওয়া হবে। আমার সময় কম তাই আমি অনেক কিছু বলতে পারছি না। আর যে কোনও ক্ষুদ্র শিল্পে বিদ্যুৎ দেবার মতো অবস্থা আমাদের আছে। কোনও কারখানা আধুনিকীকরণ বা সম্প্রসারণ করলে আমরা তাদের বিদ্যুৎ দিয়ে থাকি এবং অধিকাংশ স্মল ইণ্ডাস্ট্রিতেই আমরা অগ্রাধিকারের ভিত্তিতে বিদ্যুৎ দিয়ে থাকি। এই কথা বলে যে সমস্ত কাট মোশন দেওয়া হয়েছে তার বিরোধিতা করে আমার এই প্রস্তাব গ্রহণ করার জন্য সদস্যদের আবেদন জানাচ্ছি।

**Mr. Deputy Speaker :** I now put to vote all the cut motions except cut motion Nos. 5, 7 to 9, 11 and 13 to 15, on which I understand division will be demanded.

The motion of Shri Kashinath Mishra that the amount of Demand be reduced by Rs. 100/-, was then put and lost.

The motions 5, 7 to 9, 11 and 13 to 15 of Shri Kashinath Mishra that amount of Demand be reduced by Rs. 100, were then put and a Division taken with the following result :-

**NOES**

Abdus Sobhan Gazi, Shri

Adak, Shri Nitai Charan

Anisur Rahman Biswas, Shri

Bagdi, Shri Lakhan

Banerji, Shri Radhika Ranjan

Basu, Shri Ajit

Basu, Shri Subhas

Bauri, Shri Gobinda

Bhattacharya, Shri Lal Behari

Bhattacharyya, Shri Gopal Krishna

Bhattacharyya, Shri Satya Pada

Biswas, Shri Chittaranjan

Biswas, Shri Hazari

Biswas, Shri Satish Chandra

Chakrabarty, Shri Ajit

Chakrabortty, Shri Umapati

Chakraborty, Shri Deb Narayan

Chattopadhyay, Shri Sadhan

Choudhury, Shri Gunadhar

Daud Khan, Shri

De, Shri Bibhuti Bhusan

Doloi, Shri Siba Prasad

Ghosh, Shri Susanta

Habib Mustafa, Shri

Hajra, Shri Sachindra Nath

Haldar, Shri Krishnadhan

Hazra, Shri Haran

Hazra, Shri Sundar

Hira, Shri Sumanta Kumar

Jana, Shri Haripada

Jana, Shri Manindra Nath

Kunar, Shri Himansu

M. Ansar-Uddin, Shri

Maity, Shri Gunadhar

Majhi, Shri Dinabandhu

Majhi, Shri Raicharan

Majhi, Shri Sudhangshu Sekhar

Majhi, Shri Surendra Nath

Maji, Shri Pannalal

Majumdar, Shri Sunil Kumar

Malik, Shri Sreedhar

Mandal, Shri Sukumar

Moazzam Hossain, Shri Syad

Mohanta, Shri Madhabendu

Molla, Shri Anadi

Mondal, Shri Kshiti Ranjan

Mondal, Shri Raj Kumar

Mondal, Shri Sudhansu Sekhar

Mukherjee, Shri Amritendu

Mukherjee, Shri Joykesh

Mukherjee, Shri Niranjan

Munsi, Shri Mahammad Bacha

Murmu, Shri Maheswar

Nath, Shri Monoranjan

Paik, Shri Sunirmal

Pal, Shri Bijoy

Panda, Shri Bhupal Chandra

Pathak, Shri Patit Paban

Phodikar, Shri Prabhas Chandra

Pradhan, Shri Prasanta

Pramanik, Shri Abinash

Pramanik, Shri Radhika Ranjan

Ray, Shri Achintya Krishna

Ray, Shri Birendra Narayan

Ray, Shri Subhas Chandra

Roy, Shri Amalendra

Roy, Shri Hemanta Kumar

Roy, Shri Umakanta

Roy Barman, Shri Khitibhusan

Saha, Shri Kripa Sindhu

Sayed Md. Masih, Shri

Sen, Shri Dhirendra Nath

Sen, Shri Sachin

Sen Gupta, Shri Prabir

Seth, Shri Lakshman Chandra

Shish Mohammad, Shri

Sinha, Dr. Haramohan

**AYES**

Abdul Mannan, Shri

Abdus Sattar, Shri

Bapuli, Shri Satya Ranjan

Mishra, Shri Kashinath

Moslehuiddin Ahmed, Shri

Sadhukhan, Shri Tarapada

**ABSTENTIONS**

Shri, Prabodh Purkait

The Ayes being 6 the Noes 77, and Absts 1 the motions were lost.

The motion of Shri Prabir Sen Gupta that a sum of Rs. 77,69,50,000 be granted for expenditure under Demand No. 67, Major Heads : "334—Power Projects, 534—Capital Outlay on Power Projects and 734—Loans for Power Projects", was then put and agreed to.

## ADJOURNMENT

The House was then adjourned at 8.14 P. M. till 1 P. M. on Wednesday, the 23rd April, 1986 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Wednesday, the 23rd April, 1986 at 1.00 P.M.

### P R E S E N T

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 6 Ministers, 12 Ministers of State and 157 Members.

### (Starred Questions)

### (to which oral answers were given)

[1-00—1-10 P.M.]

### ময়ূরাক্ষী ক্যানেলের শেষ মাথায় জল সরবরাহ

*৭৮৭। (অনুমোদিত প্রশ্ন নং *৩১।) **শ্রী অমলেন্দ্র রায়ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সময়মতো ও প্রয়োজনমতো ময়ূরাক্ষী ক্যানেলের শেষ মাথায় জল পৌঁছায় না বলে কোনও অভিযোগ সরকারের গোচরে আছে কি;

(খ) থাকলে, কি কারণে ঐ ক্যানেলের শেষ মাথায় জল পৌঁছায় না; এবং

(গ) ঐ ক্যানেলের শেষ মাথায় জল পৌঁছানোর ব্যাপারে কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**শ্রী ননী ভট্টাচার্যঃ**

(ক) হ্যাঁ, অভিযোগ আছে।

(খ) জল চলাচলে অবৈধভাবে বাধাদান, বাঁধকাটা ইত্যাদি এবং সেচের জলের স্থিরিকৃত বরাদ্দ এবং জল ব্যবহারের হারের মধ্যে তারতম্য হওয়ার কারণে জল শেষ মাথায় পৌঁছানোতে বিলম্ব ঘটে।

(গ) উক্ত ঘটনা গোচরীভূত হওয়ার পর স্থানীয় সেচ কর্তৃপক্ষ সেচ কর্মীদের সাহায্যে বাধা দূর করে শেষ মাথায় জল পৌঁছানোর ব্যবস্থা করা হয়। প্রয়োজনে স্থানীয় কৃষক, পঞ্চায়েত সদস্য এবং বিধায়কদের সহায়তাও গ্রহণ করা হয়েছে। তথাপি অর্ধেক সময় শেষ মাথায় জল পৌঁছানো যায় না।

**শ্রী অমলেন্দ্র রায়ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি 'খ' প্রশ্নের উত্তরে বলেছেন যে সব কারণে ময়ূরাক্ষী ক্যানেলের শেষ মাথায় জল পৌঁছায় না তার অনেকগুলি কারণ আছে। আপনি সবগুলি কারণ উল্লেখ করেন নি। কিন্তু একটি কারণ উল্লেখ করেছেন। সেটা হচ্ছে, ডাইভার্সন অব দি নর্মাল ফলো অব ওয়াটার এবং অবস্ট্রাকশন। আমি প্রথমে জানতে চাচ্ছি, অন্যান্য যে কারণ যেমন—ট্রান্সমিশন লস, ডিস্ট্রিবিউশন লস বা কনট্রোল স্ট্রাকচার না থাকা, তারপরে মেরামত ঠিক মতো না হওয়া ইত্যাদি যে সমস্ত কারণ আছে, সেই সমস্ত কারণগুলি দূর করে যাতে শেষ মাথায় জল যায় তার জন্য কি কি ব্যবস্থা নেওয়া হয়েছে সেটা জানাবেন কি?

**শ্রী ননী ভট্টাচার্যঃ** যে কারণগুলির কথা বলা হয়েছে, তবে ট্রান্সমিশন লস বা ডিস্ট্রিবিউশন লস এগুলিতো আছেই। এটা ধরে নিয়ে জল বন্টন কোথায় কি ভাবে করা যাবে, টিল এন্ড পর্যন্ত জল যাবে কি যাবেনা, এগুলি করে জল ছাড়ার ব্যবস্থা আছে। দুই নম্বর হচ্ছে, মাননীয় সদস্য যে কথা বলেছেন যে মেনটেনেন্সের ব্যাপারে খালগুলি ঠিক মতো সংস্কার হচ্ছে কি না? সেখানেও মেনটেনেন্সের জন্য টাকা-পয়সা থাকেনা বললেই চলে। এসট্যাবলিশমেন্টের খরচ এত বেড়ে গেছে যে সেটা করে মেনটেনেন্স-এর টাকায় নাম মাত্র কাজ হয়। তা পরে কিছু গাফিলতি যে নেই তা নয় সেটাও আছে। কিন্তু মূল যে কারণে টিল এন্ড পর্যন্ত জল পৌঁছায়না সেটা হচ্ছে ইন্টারফেয়ারেন্স এবং অবস্ট্রাকশন বা ডাইভার্সন অব ফলো অব ক্যানেল। এই সমস্ত কারণে জল যায়না।

**শ্রী অমলেন্দ্র রায়ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় যে মূল কারণটার কথা এখানে উল্লেখ করলেন, আমি জানতে চাইছি যে এই হেতু যে আইন আছে ওয়েস্ট বেঙ্গল ইরিগেশন ইমপোজিশন অব ওয়াটার রেট অ্যাক্ট ১৯৭৪, তাতে দুটি বিধান আছে এক নং হচ্ছে ফেলিয়োর অব ওয়াটার সাপ্লাই যদি হয় তাহলে রেমিশন দিতে হবে। দু নং বিধান আছে, কোথাও যদি এই রকম অবস্ট্রাকশন হয়, কোথাও যদি এই নর্মাল ফলো ডাইভার্ট করা হয় তাহলে The collectors are empowered to impose penalty আপনি বললেন কি কি ব্যবস্থা আপনারা নেন জল যাতে সময়ে ছাড়া যায় তার জন্য, কিন্তু এই আইনের বিধান প্রয়োগ করার কথা বললেন না। এই ব্যাপারে সরকার কি কোনো ব্যবস্থা নেন?

**শ্রী ননী ভট্টাচার্যঃ** কচিৎ কদাচিৎ ব্যবস্থা নেওয়া হয় এবং সেখানে সাধারণ মানুষের জল নিজের জমিতে নেবার জন্য যে ধরনের তোড়জোড় করে লোক দলমত নির্বিশেষে এই রকম অবস্ট্রাকশন করা, বাঁধ কেটে জল নেওয়া, জল ঘুরিয়ে জমিতে নেওয়া, এই সমস্তগুলো করে তাতে ল অ্যান্ড অর্ডারের প্রব্লেম খুব সাংঘাতিক জায়গায় চলে যায়। তবে নর্মালি যা করা হয় পার্সুয়েশনের মাধ্যমে এইগুলো বিধি ব্যবস্থা করা হয়। বিধায়কের সহযোগিতা, ক্ষেত্র বিশেষে পরামর্শ নিয়ে সেইগুলো করা হয়। সিরিয়াস ল অ্যান্ড অর্ডার প্রব্লেম দেখা যায় বলে এই সব করা হয় না।

**শ্রী রাইচরণ মাঝিঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি অনুগ্রহ করে জানাবেন, যখন ক্যানেল তৈরি হয়েছিল তখন যে মাঠের উপর দিয়ে ক্যানেল গিয়েছে তার আশপাশের জমি সেচ সেবিত বলে ধার্য করা হয়েছিল, অথচ তারা জল পাচ্ছে না, আমাদের বর্ধমান জেলার কেতু-

গ্রামে এই রকম মাঠের উপর দিয়ে ক্যানেল গেছে বলে ঐ এলাকাকে কমান্ড এলাকা বলে ধরা হয়েছে অথচ তারা জল পাচ্ছে না এবং কমান্ড এরিয়া ধরে খাজনা ধার্য করা হয়েছে, এইগুলো সম্পর্কে কি করছেন?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** প্রশ্নটা খুব জেনারেল হয়ে গেল। ময়ূরাক্ষী এরিয়া যদি হয় সেখানে বলি, আইনের বিধান যা ছিল এখন একটা পরিবর্তন করার চেষ্টা হয়েছিল, খানিকটা পরিবর্তন হয়েছে। তাতে ক্যানেলের মাঝ পথে জল কোনও জমিতে না যায় অথচ কোনও কোনও সময় যায়, একটা ক্রপের একটা পিরিয়ডে যাচ্ছে, আর একটা ফ্লাওয়ারিং এর লাস্ট স্টেজে যাচ্ছে না। তাকে ধরে নেওয়া হয়, আর একটা এলাকা ইরিগেটেড এলাকা। ইরিগেশন সেস আদায়ের প্রশ্নটা দেখা দেয়, যেখান থেকে বিভিন্ন জায়গায় কমপ্লেন পায় জল পাচ্ছে না। মাননীয় সদস্যরা জানেন টাইমে, নির্দিষ্ট সময়ের মধ্যে রিপোর্ট করতে হবে যে আমার জমিতে খারিফের সময় অথবা রবির সময় জল আসছে না। সঙ্গে সঙ্গে রিপোর্ট করতে হয়। অবশ্য এই রিপোর্ট সব সময় হয় না। অধিকাংশ সময় হয় না। হয়ত যারা কৃষক, তারা এই আইনের বিধান জানেনা, এই অবস্থার ফলে এটা হয়। ১৯৭১ সালে ভূমি সংস্কার আইন যেটা পরিবর্তিত হয়ে সংশোধিত হয়ে এসেছে রাষ্ট্রপতির অনুমোদন পেয়ে, তার আগে ছিল কেপেবল অব বিইং ইরিগেটেড, সেই জমিটা সেচ সেবিত এলাকা বলে ধরা হয়েছে। এবার ভূমি সংস্কার আইনে আরও পরিষ্কার বলা আছে যে সরকারি ইরিগেশন এর আওতায় যেগুলো, সেইগুলো ধরা হবে এবং সেই ব্যাপারে রুলস অ্যান্ড রেগুলেশনস চেঞ্জ করা হচ্ছে।

[1-10—1-20 P.M.]

**শ্রী সত্যপদ ভট্টাচার্য ঃ** মাননীয় মন্ত্রী মহোদয়, বাঁধ কাটার জন্য এবং মেন স্ট্রিম ডাইভারশন ইত্যাদির জন্য ফ্লো কমে যাওয়ার ফলে টেল এন্ডে জল যাচ্ছে না বলছেন, কিন্তু ইহা কি সত্য যে, ফ্লো কম থাকার জন্যই মানুষ বাঁধ কেটে জল নিতে বাধ্য হচ্ছে? যে কিউসেক পরিমাণ জল ক্যানেল থেকে দেওয়া হচ্ছে তা আস্তে আস্তে দেওয়ার ফলে জমিতে জল উঠছে না, মানুষ বাঁধ কেটে জল নিতে কি বাধ্য হচ্ছে এবং যদি তাই হয় তাহলে কি তা আপনার ইরিগেশন ডিপার্টমেন্টের দোষেই হচ্ছে না কি?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** বিভিন্ন লস্, ইভ্যাপোরেশন লস্, ডিস্ট্রিবিউশন লস্ ইত্যাদি বাদ দিয়েই আমরা হিসেব করে জল বন্টনের ব্যবস্থা করি।

**শ্রী হেমন্তকুমার রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি কি জানেন—

**মিঃ স্পিকার ঃ** উনি কি জানেন, না জানেন তা দিয়ে প্রশ্ন হয় না, আপনি কি জানতে চান তাই বলুন।

**শ্রী হেমন্তকুমার রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, ক্যানেল এরিয়ার ভেতরে থাকা সত্ত্বেও যে জমিগুলি জল পাচ্ছে না এবং যেগুলি ক্ষুদ্র সেচ প্রকল্প থেকেও বঞ্চিত হচ্ছে, সেগুলিকে সেচের জল যাতে দেওয়া যায় তার জন্য কোনও চিন্তা ভাবনা আছে কি?

**মিঃ স্পিকার ঃ** চিন্তা ভাবনা সম্বন্ধে কোনও প্রশ্ন হয় না। আপনি কি জানতে চান তাই বলুন।

**শ্রী হেমন্তকুমার রায় ঃ** যেগুলিকে সেচ-সেবিত এলাকা বলা হচ্ছে, অথচ সেচের জল পাচ্ছে না এবং যেহেতু সেচ-সেবিত এলাকার মধ্যে পড়ছে সেহেতু সে এলাকাগুলিতে ক্ষুদ্র সেচের ব্যবস্থা করা হচ্ছে না, সেগুলিকে ক্ষুদ্র সেচের আওতায় আনার জন্য সরকারের কোনও পরিকল্পনা আছে কি?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** এখন পর্যন্ত কোনও সঠিক পরিকল্পনা নেই, তবে এ বিষয়ে চিন্তা ভাবনা চলছে।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, ময়ূরাক্ষী ক্যানেলের যে জল বিভিন্ন লিকেজের জন্য ক্যানেলের শেষ মাথায় পৌঁছচ্ছে না, সে জল যাতে পৌঁছায় তার জন্য লিকেজ বন্ধ করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি?

**মিঃ স্পিকার ঃ** প্রশ্ন হল না, নট অ্যালাউড। ফার্স্ট কোয়েশ্চেন হবে লিকেজ আছে কিনা, এটা জানতে হবে। আপনি তা না জেনেই ইনফরমেশন সাপ্লাই করছেন। প্রথম কোয়েশ্চেন হবে এটা ফ্যাক্ট কি না। দেয়ার ইজ্ লিকেজ ইন দি ক্যানেল ধরে নিয়েই আপনি কোয়েশ্চেন করলেন, দ্যাট ইজ নট এ কোয়েশ্চেন। প্রথমে জানতে হবে লিকেজ আছে কিনা, যদি উত্তর হ্যাঁ হয় তাহলে লিকেজ বন্ধ করার জন্য কোনও পরিকল্পনা আছে কি না জানতে হবে। এইভাবে স্ট্রেটওয়েতে প্রশ্ন করতে হবে।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, ময়ূরাক্ষী ক্যানেলের বিভিন্ন লিকেজ বন্ধ করার কোনও ব্যবস্থা করা হয়েছে কি না?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** লিকেজ এবং সীপেজ-এর মধ্যে গন্ডগোল হচ্ছে। সীপেজ লসটাকে ধরে নেওয়া হয়। আর লিকেজ লস সম্বন্ধে যদি সঙ্গে সঙ্গে রিপোর্ট পাওয়া যায় তাহলে ব্যবস্থা করা হয়, লিকেজ রিপেয়ার করার ব্যবস্থা আছে। লিকেজ রিপোর্ট কোথাও থেকে পাওয়া গেলে বন্দোবস্ত করা হয়। আমরা দেখছি অনেক সময় ক্যানেলের বাঁধ কেটে পাম্প করে জল নিয়ে নেওয়ার ফলে ক্যানেলের টেল এন্ডের কৃষকরা ক্ষতিগ্রস্ত হয়।

**মিঃ স্পিকার ঃ** ক্যানেলের সীপেজ আছে, ইভাপোরেশন আছে। সীপেজ হয় বৃষ্টি না হলে গ্রাউন্ড ওয়াটার লেভেল, রিভার ওয়াটার লেভেল নিচে নেমে যাওয়ার ফলে। ক্যানেল সাইডের গ্রাউন্ড ওয়াটার লেভেল নিচে নেমে যাওয়ার জন্য সীপেজ হয়। এর জন্য প্রবলেম হয় ঠিকই, কিন্তু মন্ত্রী কি করবেন? যদি এনটায়ার পাকা ক্যানেল হয় তাহলে সীপেজ হয় না। কিন্তু এ ক্ষেত্রে সীপেজ বন্ধ করার ওঁর কোনও ক্ষমতা নেই।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, কমান্ড এরিয়ায় আপনার যে জল দেওয়ার কথা আছে, সেক্ষেত্রে হিসাব-নিকাশ করে এরিয়া ভাগ করার ব্যবস্থা আছে কি? কি হিসাবে আপনি জল সরবরাহ্ করছেন?

**Mr. Speaker :** What steps are you taking for the supply of requisite quantum of water in the command area?

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাইছি, বিশেষ করে তিনি কৃষক আন্দোলনের লোক এবং ওনার পিছনে যিনি বসে আছেন শ্রী বিনয় চৌধুরি মহাশয়ও—ময়ূরাক্ষী সমেত বৃহৎ, মাঝারি এবং ক্ষুদ্র সমস্ত সেচের ক্ষেত্রে দেখা যাচ্ছে সেখানে জলের ব্যবস্থা নেই অথচ ট্যাক্স নেওয়া হচ্ছে। এটা কংগ্রেস আমলে ছিল, কিন্তু, তার কোনও পরিবর্তন করা হয়নি। এই বিষয়ে আপনি পুনর্বার সমস্ত দেখে কোনও সিদ্ধান্ত গ্রহণ করবেন কি?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** এটা জেনারেল প্রশ্ন হয়ে গেল। যেখানে জল দিতে পারি না রিপোর্ট পেলে মকুব করে দিয়েছি। যথা সময়ে রির্পোটেড হলে মকুব করি। যেখানে রিপোর্ট করে না সেখানে জল পেয়েছে বলে ধরে নিই, সুতরাং সেখানে মকুব করার প্রশ্ন আসে না। পরবর্তীকালে এনকোয়ারি করে যদি দেখা যায় যে জল সত্যিই পায়নি, তখন মকুবের প্রশ্নটা বিবেচনা করা হয়, তা না হলে মকুব করা হয় না। ওয়াটার সেস আদায়ের ব্যাপারটা নমিনাল হয়ে গেছে নানা কারণে। দেখা যাচ্ছে জল পাওয়া সত্ত্বেও ওয়াটার সেস দেয় না। এইরকম বহু কেস আছে।

**মিঃ স্পিকার ঃ** আমি মাননীয় সদস্যদের এবং মাননীয় মন্ত্রীদের অনুরোধ করব প্রশ্নগুলি ডায়রেক্ট করবেন এবং শর্ট করবেন এবং উত্তর ডায়রেক্ট এবং শর্ট হলে সময় অনেক সেভ হয়। কারণ শেষের দিকে অনেক প্রশ্ন হয়না অর্থাৎ পৌছানো যায় না আমি এ ব্যাপারে হেল্পলেস। ৫টি সাপ্লিমেন্টারি আমি অ্যালাউ করি, এর চেয়ে বেশি আর কি করব?

### বন্ধ ও রুগ্ন কারখানা

*৭৮৮। (অনুমোদিত প্রশ্ন নং *১২১।) **শ্রী কাশীনাথ মিশ্র ঃ** শিল্প পুনর্গঠন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৮৫-৮৬ সালে এই রাজ্যে মোট বন্ধ ও রুগ্ন কারখানার সংখ্যা কত;

(খ) বিদ্যুৎ সরবরাহ, শ্রমিক অসন্তোষ ও কাঁচা মালের অভাবে কোনও কারখানা বন্ধ হয়েছে—এরূপ কোনও তথ্য সরকারের আছে কি; এবং

(গ) থাকলে, ঐরূপ বন্ধ কারখানার সংখ্যা কত?

**শ্রী নির্মলকুমার বসু ঃ**

(ক) ১৯৮৫-৮৬ সালে বন্ধ কারখানার সংখ্যা ২৪টি। ১৯৮৫-৮৬ সালে রুগ্ন কারখানার সংখ্যা নির্ণয় করিবার জন্য কোনও সমীক্ষা করা হয় নাই।

(খ) বিদ্যুৎ সরবরাহ ও কাঁচামালের অভাবে কোনও কারখানা বন্ধ হয়েছে এরূপ তথ্য সরকারের কাছে নাই। তবে শ্রমিক অসন্তোষের জন্য কারখানা বন্ধের সংবাদ

সরকারের আছে।

(গ) ৩-টি।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাইবেন কি, এই যে ২৪টি বন্ধ কারখানা রয়েছে এগুলি খোলার জন্য কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**শ্রী নির্মলকুমার বোস ঃ** কেন কারখানা বন্ধ হয়ে গেল সেটা খোলবার জন্য শ্রম দপ্তর অর্থাৎ লেবার ডিপার্টমেন্ট আলাপ-আলোচনা করেন এবং সেই আলাপ-আলোচনার মাধ্যমে যাতে খোলার ব্যবস্থা করা যায় সেই চেষ্টা হবে।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বলছেন রুগ্ন কারখানার সংখ্যা নির্ণয় করার জন্য কোনও সমীক্ষা এখন পর্যন্ত হয়নি। আমার প্রশ্ন হচ্ছে, কতগুলি রুগ্ন কারখানা আছে সেগুলি নির্ণয়ের জন্য কোনও সমীক্ষার ব্যবস্থা করবেন কি?

**শ্রী নির্মলকুমার বোস ঃ** সাধারণত রুগ্ন কারখানা কেন হচ্ছে, সেটাকে কি করে রুগ্নতা দূর করা যায় এবং যাতে রুগ্ন কারখানাটি চাঙ্গা হয় আমরা সেই চেষ্টা করি। রুগ্নতার একটা হিসাব আছে অর্থাৎ কি হিসাবে রুগ্নতা ধরা হয় যেমন, যদি কোনও কারখানা পর পর ২ বছর আর্থিক ক্ষতি হয় অর্থাৎ নেতিবাচক (নেগেটিভ) হয়—এই হিসাবটা আছে। সেই হিসাবে কতগুলি কারখানা রুগ্ন হয়ে আছে সেই সমীক্ষা করা হয়নি, প্রয়োজন হলে আমরা করব।

[1-20—1-30 P.M.]

**শ্রী দেবশরণ ঘোষ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি—এই রুগ্ন কারখানাগুলির রোগ নির্ণয়ের কোনও পদ্ধতি সরকারের আছে কি না?

**শ্রী নির্মলকুমার বসু ঃ** আমি বলছি যে কোনও একটা রুগ্ন হলে সেটার কারণ অনুসন্ধান করার ক্ষেত্রে বুঝি যে কিছু ব্যতিক্রম আছে, আবার কিছু সাধারণ কারণও আছে। যাতে এই কারণগুলি দূর করা যায় তার চেষ্টা করি। আমাদের ক্ষমতা ব্যাপক নয়, সীমাবদ্ধ ক্ষমতা যেটুকু আছে তার মধ্যে চেষ্টা করি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি—এই রাজ্যের রুগ্ন কারখানার সঠিক সমীক্ষা না থাকলেও আনুমানিক সংখ্যাটা জানা আছে কি?

**শ্রী নির্মলকুমার বসু ঃ** হ্যাঁ, বৃহৎ মাঝারি ক্ষেত্রে প্রায় ২০০র মতো।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে কারখানা বন্ধ বা রুগ্ন হওয়ার কারণ বিদ্যুৎ সরবরাহ বা কাঁচামাল নয়। আর ৩টি শ্রমিক অসন্তোষের জন্য, বাকিগুলির কি কি কারণ আছে?

**শ্রী নির্মলকুমার বসু ঃ** নানা কারণ আছে। ব্যাংক থেকে টাকা পাওয়া যায় না। পরিচালন

ব্যবস্থায় ত্রুটি, কারখানার মালিকদের মধ্যে মামলা মোকর্দমা, আবার অনেক সময় দেখা যায় যে পশ্চিমবঙ্গের কারখানা তুলে দিয়ে অন্যত্র চলে যায় এইরকম অনেক কারণ আছে।

**পুরুলিয়া জেলার বারী জাগ্দা পঞ্চায়েত কার্যালয়**

***৭৮৯।** (অনুমোদিত প্রশ্ন নং *১৭২।) **শ্রী সুধাংশুশেখর মাঝি ঃ** পঞ্চায়েত ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, পুরুলিয়া জেলার মানবাজার ২নং ব্লকের অন্তর্গত বারী জাগ্দা গ্রাম পঞ্চায়েতের নিজস্ব কার্যালয় থাকা সত্ত্বেও পঞ্চায়েত প্রধান উক্ত কার্যালয়ে কাজকর্ম করছেন না;

(খ) সত্য হলে, ঐ গ্রাম পঞ্চায়েত প্রধানের বিরুদ্ধে কোনও আইনানুগ ব্যবস্থা গ্রহণ করা হয়েছে কি না; এবং

(গ) করলে, কি কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ**

(ক) হ্যাঁ, সত্য।

(খ) ও (গ) এ ঘটনাটি অতি সম্প্রতি সরকারের গোচরীভূত হয়েছে। এ সম্বন্ধে যথাযথ ব্যবস্থা নেওয়া হচ্ছে।

**শ্রী সুধাংশুশেখর মাঝি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন—এই যে মানবাজার গ্রাম পঞ্চায়েতের প্রধান এর আগে বারী জাগ্দা ২ নং ব্লকের গ্রাম পঞ্চায়েতে পঞ্চায়েত কার্যালয় ছিল এবং যিনি প্রধান হয়েছিলেন তিনি ওখানে আবার একটা পঞ্চায়েত অফিস নির্মাণ করেছেন, এ সম্বন্ধে আপনার কিছু জানা আছে কি?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** আমরা এটাকে এনকোয়ারি করেছি। আমি বলছি, এন.আর.ই.পি. প্রকল্পের টাকায় বারী-জাগ্দা গ্রাম পঞ্চায়েতের নিজস্ব অফিস ঘর পোড়াদি নহক গ্রামে তৈরি হয়েছিল। উল্লেখিত অফিস ঘরটির নির্দিষ্ট তারিখ ও মোট ব্যয়ের পরিমাণ সম্বন্ধে স্পষ্ট রিপোর্ট নেই। সরকারি আদেশ অনুযায়ী সংশ্লিষ্ট গ্রাম পঞ্চায়েতের মোট সদস্যের দুই তৃতীয়াংশ অফিস ঘরের জায়গা নির্বাচন করে মিটিংয়ের মাধ্যমে সিদ্ধান্ত নেবেন। পোড়াদিতে অফিস ঘর নির্বাচনের সময় বারী-জাগদা গ্রাম পঞ্চায়েত উপরোক্ত সরকারি আদেশে যথাযথ অনুসরণ করেছিল কিনা সে সম্বন্ধে স্পষ্ট রিপোর্ট নেই।

গত ৩১.১০.৮৩ তারিখে বারী-জাগদা গ্রাম পঞ্চায়েত পোড়াদি থেকে কুবার বাইদ গ্রামে জনৈক প্রমোদকুমার মহান্তি মহাশয়ের বাড়িতে গ্রাম পঞ্চায়েতের অফিসঘর ১.১১.৮৩ থেকে স্থানান্তরের জন্য সিদ্ধান্ত নিয়েছিল। উক্ত সভায় উপস্থিত ১২ জন সদস্যের মধ্যে ৭ জন উক্ত সিদ্ধান্ত সমর্থন করেছিলেন। জেলা থেকে প্রাপ্ত রিপোর্টের ভিত্তিতে জানা যায় প্রধান ২১.১.৮৪ থেকে বারী গ্রামের কোনও জায়গা থেকে গ্রাম পঞ্চায়েতের কাজকর্ম মিটিং ইত্যাদি চালিয়ে

যাচ্ছেন। প্রসঙ্গক্রমে উল্লেখ্য, গত ৩.১১.৮৩ তারিখে পঞ্চায়েত দপ্তর থেকে ২৮১৮৫-পঞ্চ নং চিঠিতে জেলা শাসকদের এই মর্মে জানানো হয়েছিল যে, সেসব গ্রাম পঞ্চায়েত সরকারি ব্যয়ে অফিস ঘর তৈরি করেছেন তাদের প্রশাসনিক কাজকর্ম ঐসব অফিস ঘর থেকে চালাতে হবে। যেসব গ্রাম পঞ্চায়েত এই নির্দেশ অনুসরণ করছে না তা সরকারের গোচরে আনার জন্যও অনুরোধ করা হয়েছিল। উপরোক্ত সরকারি সিদ্ধান্ত অনুযায়ী পুরুলিয়া জেলা শাসক বা সংশ্লিষ্ট ব্লক উন্নয়ন আধিকারিক বারি জাগদা গ্রাম পঞ্চায়েতের অফিস ঘর স্থানান্তরিতকরণ সম্পর্কে প্রধান বা উক্ত গ্রাম পঞ্চায়েতের কার্যকলাপ সরকারের নজরে আনেন নি।

প্রসঙ্গক্রমে উল্লেখ্য, পঞ্চায়েত আইনের সংশোধিত ১৬(১) ধারা অনুযায়ী কোনও গ্রাম পঞ্চায়েত পঞ্চায়েতের মিটিং তার নিজস্ব অফিস ঘরেই অনুষ্ঠিত হবে—আইনের উপরোক্ত সংস্থান কোনও গ্রাম পঞ্চায়েত না মানলে পঞ্চায়েত আইনের ২১৩ ধারা অনুযায়ী সংশ্লিষ্ট গ্রাম পঞ্চায়েতের প্রধানকে অপসারণ করা যায়। সেইজন্যই আমাদের পক্ষ থেকে আবার এনকোয়ারি করা হচ্ছে।

**শ্রী সুধাংশুশেখর মাঝি ঃ** ব্যবস্থা গ্রহণ করছেন বলছেন, কিন্তু ঐ গ্রাম পঞ্চায়েত প্রধান ১৯৮৫/৮৬ সালে ১ লক্ষ ২০ হাজার টাকা এবং ৮০ কুইন্টাল গম পেয়েছিলেন। এন.আর.ই.পির টাকাও যা পেয়েছিলেন সেটাও ঠিকভাবে খরচ করেননি। সেটা নিজের দলের স্বার্থে খরচ করেছিলেন। আমার প্রশ্ন হচ্ছে, ঐ প্রধানের বিরুদ্ধে টাকা তছরুপের কোনও অভিযোগ আছে কি না?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** আমি যে জবাব দিলাম তাতে পরিষ্কার বলা হয়েছে যে, খুব সম্প্রতি ঐ ব্যাপারে আমরা ডিটেলড রিপোর্ট এনেছি। এখানে যেটা বলেছি যে, একটি অফিস ঘর থাকা সত্ত্বেও সেই ঘরে তাঁরা জাননি—প্রশ্নটা এখানেই। টাকা কিভাবে খরচ করা হয়েছে না হয়েছে সে ব্যাপারে এনকোয়ারি করতে হবে। এটা খুব পরিষ্কার যে, পঞ্চায়েত যে অফিস ঘর তৈরি করেছে সেখানেই তাঁদের অফিস করতে হবে। এই নির্দেশ না মানলে প্রধানকে অপসারণ করা যায়। এবারে সেই ব্যবস্থাই নেব। সম্প্রতি খবরটা পাওয়া গেছে, আগে পেলে ভাল হত।

**শ্রী নটবর বাগ্দী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, যে গ্রাম পঞ্চায়েত প্রধানের বিরুদ্ধে ব্যবস্থা নিতে যাচ্ছেন তিনি কোনও রাজনৈতিক দলভুক্ত?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** প্রশ্নটা একটি পঞ্চায়েত সম্বন্ধে, তবে সেটা সাধারণ প্রশ্ন নয়। অন্য জায়গা সম্বন্ধে প্রশ্ন করলে আমি সেটা জেনে পরে দেব।

**শ্রী নটবর বাগ্দী ঃ** আমার প্রশ্ন ছিল, ঐ প্রধান কোনও রাজনৈতিক দলের প্রধান সেটা আপনার জানা আছে কি না?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** এখানে প্রশ্ন সেটা ছিল না। এটা সুধাংশুশেখর মাঝি মহাশয়ই বোধ হয় বলতে পারবেন।

**শ্রী সতীশচন্দ্র বিশ্বাস ঃ** সাধারণভাবে গোটা রাজ্যে কতগুলি গ্রাম পঞ্চায়েতের নিজস্ব অফিস ঘর নেই?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** প্রশ্নটা একটা নির্দিষ্ট পঞ্চায়েত সম্বন্ধে ছিল। কাজেই নোটিশ দিলে বলে দেব।

## দেবী খাল সংস্কার

***৭৯০। (অনুমোদিত প্রশ্ন নং *১৪১৯।) ডাঃ মানস ভুঁইয়া ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, বর্তমানে মেদিনীপুর জেলার সবং থানার ১০ নং ও ১১ নং অঞ্চলের মধ্য দিয়া প্রবাহিত এবং ময়না থানার সংলগ্ন, 'দেবীখাল' সংস্কারের কাজে অচলাবস্থা দেখা দিয়াছে;

(খ) সত্য হইলে, তাহার কারণ কি;

(গ) উক্ত খালের জন্য অধিগৃহীত ভূমির টাকা সেচ দপ্তর ভূমি দপ্তরকে দিয়াছেন কি; এবং

(ঘ) উক্ত খাল সংস্কারের কাজ কবে নাগাদ শুরু হইবে বলিয়া আশা করা যায়?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ**

(ক) হ্যাঁ, সত্য।

(খ) জমি অধিগ্রহণ তথা ক্ষতিপূরণ দানে বিলম্বই ইহার প্রধান কারণ।

(গ) ভূমি ও ভূমি সংস্কার দপ্তরের চাহিদামতো অধিগৃহীত ভূমির টাকা উক্ত দপ্তরকে দেওয়া হইয়াছে।

(ঘ) প্রশ্ন ওঠেনা। বাকি কাজ প্রয়োজনীয় টাকা বরাদ্দ সাপেক্ষে আরম্ভ করা যাবে।

[1-30—1-40 P.M.]

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি, এই যে জমি অধিগ্রহণ করা হচ্ছে যাদের জমি অধিগ্রহণ করা হচ্ছে তাদের টাকা দিতে এত দিন সময় লাগছে কেন? এই ব্যাপারে আপনার দপ্তর কি কি ব্যবস্থা নিয়েছেন এবং যাদের জমি অধিগ্রহণ করা হয়েছে তাদের মধ্যে কতজন কত টাকা পেয়েছে এবং যারা পাইনি তাদের জন্য আপনার দপ্তর কি ব্যবস্থা গ্রহণ করেছেন।

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** এই কাজ করার ফলে জমি অধিগ্রহণ করার পরে টাকা দিতে দেরি হয় এবং তার জন্য কিছু অশান্তি হয়, এটার ফলে কাজের অগ্রগতির পথে বাধা হয়।

ভূমিরাজস্ব বিভাগের যে ডিমান্ড সেটা আমরা দিয়ে দিই। জমির জন্য ক্ষতিপূরণের টাকা অনেকে পেয়েছেন এই রিপোর্ট আমাদের কাছে আছে। কে কত টাকা পেয়েছে সেটা বলা যাচ্ছে না কারণ এই টাকা কালেকটরেট থেকে পেমেন্ট হয়। এই টাকা সবাই পেয়েছে এটা বলতে পারব না, অনেকে টাকা পেয়েছে এই রিপোর্ট পেয়েছি। আর একটা অসুবিধা রয়েছে সেটা হচ্ছে এটা ডিপোজিট ওয়ার্কের মধ্যে পড়ে। সুতরাং এটা ঠিক ইরিগেশন দপ্তরের নিজের টাকা নয়। সুতরাং সেখান থেকে টাকা পেতে দেরি হওয়ার দরুন আমাদের একটু বিলম্ব হচ্ছে। আমরা আশা করছি টাকা পেয়ে যাব এই প্রত্যাশা নিয়ে আমরা বলছি কাজটা শেষ করব। আমরা যতদূর পারি এগিয়ে যাব থেমে থাকার কোনও কথা নেই।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** প্রতি বছর এবং বিগত ১০-১২ বছর ধরে এই ঘটনা ঘটে চলেছে। সেখানে প্রায় ৮০০ একর জমি প্রতি বছর জলের তলায় ডুবে যায় এবং সেখানে এই ৮০০ একর জমির ধান নষ্ট হয়েছে। সেখানে পঞ্চায়েতের মাধ্যমে, সরকার নির্দেশ দেওয়া সত্ত্বেও, মানুষের উপর চাপ দিয়ে ৩০ হাজার টাকা সংগ্রহ করা হয়েছে। বাইরে থেকে মেশিন আনিয়ে ভাড়া দিয়ে কিছু ধান বাঁচানো গেছে। আপনি কি দয়া করে জানাবেন এই ব্যাপারে আপনার দপ্তর থেকে খুব সত্তর এই ৮০০ একর জমির বোরো এবং আমন ধানের জন্য খালটি সংস্কার করার কাজ শুরু করবেন কি না?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** আমি আগেই বলেছি এটা ১০-১২ বছর আগের ব্যাপার নয়, এটা ১৯৮১ সালের ব্যাপার। সুতরাং এটা ১০ বছরের মধ্যে পড়ে না। এটা মাইনর ইরিগেশন অনুমোদন করে এই স্কীমের জন্য এবং তার পর এটা আমাদের উপর দায়িত্ব দেয়। দ্বিতীয় কথা হচ্ছে এটা দেরি হয়ে গেছে ঠিকই এবং এর কারণও আমি বলেছি। আশা করি মাননীয় সদস্য সেটা শুনেছেন যে মাইনর ইরিগেশনের টাকা আমরা পাব এই প্রত্যাশা নিয়ে বাকি কাজগুলি শেষ করার চেষ্টা করছি।

**শ্রী নুরুল ইসলাম চৌধুরি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি খাল কাটা এবং বাঁধ নির্মাণের জন্য যে সমস্ত জমি অধিগ্রহণ করা হয় সেই জন্য সারা পশ্চিমবাংলায় যে জমি অধিগৃহীত তার সমস্ত টাকা দেওয়া হয়েছে কি না?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** নোটিশ দেবেন, আমি যথা সাধ্য উত্তর দেবার চেষ্টা করব।

## বনভূমি ধ্বংস ও বৃক্ষ-ছেদন রোধে ব্যবস্থা গ্রহণ

***৭৯১।** (অনুমোদিত প্রশ্ন নং *৫৬৩।) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** বন বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, রাজ্যে বনভূমি ধ্বংস ও বৃক্ষ-ছেদন অবাধে চলছে; এবং

(খ) নতুন বনাঞ্চল তৈরি ও বৃক্ষ-ছেদন রোধে সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় ঃ**

(ক) না।

(খ) (১) বিভিন্ন বন-সৃজন প্রকল্প রূপায়ণের মাধ্যমে রাস্তা, নদী এবং রেলপথের পার্শ্ববর্তী জমিতে ও গ্রামাঞ্চলের পতিত জমিতে নূতন বনাঞ্চল তৈরির কর্মসূচি চলছে। এ ছাড়া ক্ষয়িষ্ণু বনের পুনর্নবীকরণও চলছে।

(২) বৃক্ষছেদন রোধে গৃহীত ব্যবস্থাগুলি হ'ল—

(অ) বনাঞ্চল প্রহরার জোরদার ব্যবস্থা ও উপযুক্ত ক্ষেত্রে পুলিশের সাহায্য গ্রহণ ;

(আ) বিশেষ বনরক্ষী বাহিনী গঠন (আপাতত শুধু উত্তরবঙ্গের জন্য) ;

(ই) করাতকল ও অন্যান্য কাষ্ঠজাত শিল্প স্থাপনে সরকারি নিয়ন্ত্রণের ব্যবস্থা ;

(ঈ) বন এবং বন্-সংলগ্ন এলাকায় বসবাসকারি আদিবাসী সম্প্রদায়কে বিভিন্ন সুযোগ-সুবিধা প্রদান ;

(উ) বন সম্পদ সংরক্ষণের প্রয়োজনীয়তা সম্পর্কে গণ-চেতনা গড়ে তোলা ও বনরক্ষার জন্য জিলা-পরিষদ, পঞ্চায়েত সমিতি প্রভৃতি নির্বাচিত সংস্থার সহযোগিতা গ্রহণ, ইত্যাদি।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহোদয়, আপনার কাছে আমার জিজ্ঞাস্য হচ্ছে এই যে, আপনার কাছে এই ধরনের কোনও রিপোর্ট আছে কি—হিমালয় এবং তরাই অঞ্চল অবধি বৃক্ষচ্ছেদনের ফলে ইকোলজিকাল ভারসাম্য নষ্ট হচ্ছে এবং হিমালয় ক্রমশ রুক্ষ হয়ে যাচ্ছে?

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় ঃ** ভারত সরকারের পক্ষ থেকে এই ধরনের সমীক্ষা করা হয়েছিল। তাঁরা উপগ্রহ থেকে গোটা ভারতবর্ষের উপরে সমীক্ষা করে দেখেছেন যে—মাননীয় সদস্যদের হয়ত মনে আছে, আমি বাজেট-এর দিন বলেছিলাম যে, ভারতবর্ষের বনভূমি এইভাবে নষ্ট হচ্ছে। ঐ সমীক্ষা থেকে কেন্দ্রীয় সরকার বলেছেন যে—১৯৭২-৭৩ সালে ঐ সমীক্ষাটা তাঁরা চালিয়েছিলেন—বনভূমি আগে যা ছিল তা অর্ধেকে এসে দাঁড়িয়েছে। ১৯৭২-৭৩ সালে আমাদের এখানে কিছু কিছু বন নষ্ট হয়েছিল। কিন্তু সম্প্রতি তা রক্ষা করার জন্য ব্যবস্থা নিয়েছি।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** ভারতবর্ষের অন্যান্য রাজ্যের তুলনায় আমাদের এখানে বনভূমির পরিমাণ কত এবং অন্যান্য রাজ্যের অনুপাতে বনভূমি সৃজনের অনুপাত কি রকম?

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় ঃ** এখানে এই তথ্য দিতে গেলে আমাকে আলাদা ভাবে প্রশ্ন করা দরকার। যাইহোক, সংক্ষেপে কিছু বলছি। আমাদের এখানে মোট ভূমির ১৩.৪ শতাংশ হচ্ছে

বনভূমি। যেখানে দেশ বিভাগ ইত্যাদির জন্য যেভাবে জনসংখ্যার চাপ এখানে আছে, সেখানে এই পরিমাণ ৩৩ শতাংশ হওয়া উচিত ছিল। দেশ বিভাগের ফলে অনেকটা চলে গেছে। অন্য যে সমস্ত ভূমি আছে তা থেকে ১৯৮৬ সালের শেষ দিকে আমরা এক লক্ষ হেক্টরে গিয়ে পৌছুবার লক্ষ্যমাত্রা আমাদের আছে।

**Dr. Zainal Abedin :** Will the Hon'ble Minister for Forest be pleased to state as to whether he is in know of the fact that the Chief Minister himself has objected to the widespread denudation of forest in North Bengal mainly in Jalpaiguri area?

**Mr. Speaker :** That is not a question. You are seeking information. It is not allowed.

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ** আপনি এর আগে একদিন প্রশ্নোত্তরকালে বলেছিলেন যে ব্যাপকভাবে বন-ছেদন হচ্ছে না। আগে একদিন প্রশ্নোত্তরের সময়ে বিশেষভাবে বলেছিলেন যে, উত্তরবঙ্গে বন রক্ষার জন্য বিশেষ রক্ষী-বাহিনী নিযুক্ত করা হয়েছে এবং একই কথা আজও আপনি বললেন। আমার প্রশ্ন হচ্ছে এই যে, রক্ষী-বাহিনী নিযুক্ত থাকা সত্ত্বেও—যে সমস্ত এলাকায় সশস্ত্র রক্ষী-বাহিনী নিযুক্ত আছে, সেই সমস্ত এলাকায় বৃক্ষচ্ছেদন হচ্ছে কি হচ্ছে না, বনের পরিমাণ কমছে কি কমছে না, এই সমস্ত বিষয় পর্যবেক্ষণ করার জন্য আপনার বন-দপ্তরে ভিজিলেন্স নিযুক্ত করার কোনও ব্যবস্থা আছে কি?

[1-40—1-50 P.M.]

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় ঃ** এই বছর থেকে বন দপ্তরে সশস্ত্র বাহিনীর ব্যবস্থা করা হয়েছে। ৬টি পুলিশ ক্যাম্প বসানো হয়েছে। তাদের মাধ্যমে নজর রাখার ব্যবস্থা হয়েছে। এই বছর থেকে যে ব্যবস্থা নেওয়া হয়েছে তাতে জেলাপরিষদকে যুক্ত করা হয়েছে।

**ডাঃ মানস ভূঁইয়া ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি, আপনি সরাসরি প্রশ্ন এড়িয়ে যাবার চেষ্টা করেছেন, আপনি ১৯৭৪-৭৫ সালের কথা বলেছেন কিন্তু আপনার আমলে ১৯৭৭ সাল থেকে ১৯৮৬ সালের মধ্যে এই ধরনের অভিযোগ এসেছে যে রাস্তার ধার থেকে সরাসরি এবং বিভিন্ন জঙ্গল পরিষ্কার করে রাস্তার গাছ কেটে লোপাট করে দিচ্ছে?

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় ঃ** এইরকম ঘটনা নজরে এলে আমরা ব্যবস্থা নিই।

**শ্রী সুশীল কুজুর ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি, উত্তরবঙ্গে আজ পর্যন্ত কত চোরাই কাঠ ধরা পড়েছে?

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় ঃ** ১৯৮৪ সালের কাঠ চোরাইয়ের ক্ষেত্রে ১৫ হাজার ৮০০,৪৩টি এবং এরপরে ১৫,৮৩০,৩৯টি।

**শ্রী ধীরেন্দ্র নারায়ণ রায়ঃ** আপনি (ক) প্রশ্নের উত্তরে না বলেছেন—এই অবাধ শব্দটি থাকার জন্য। আমার প্রশ্ন হচ্ছে আপনি জানেন কি একটি সর্বভারতীয় দল ঝাড়খন্ড মুক্তি মোর্চার রাজনৈতিক দল বামফ্রন্টের বনসৃজনকে নষ্ট করার জন্য প্রচেষ্টা চালিয়ে যাচ্ছেন?

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায়ঃ** এইরকম কোনও ঘটনা নেই, দুষ্কৃতকারীরা করে থাকে রাজনৈতিক দল করেন নি।

**শ্রী কামাখ্যাচরণ ঘোষঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, বন থেকে জঙ্গল থেকে বন ব্যবসায়ীরা যে পরিমাণ গাছ কাটছে তার বাইরেও অন্যান্য গাছ অন্যায় ভাবে, বেআইনিভাবে কেটে চলেছে এইরকম অভিযোগ আপনার কাছে আছে কি?

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায়ঃ** এইরকম অভিযোগ ছিল তবে এই বছর উত্তরবঙ্গে এবং দক্ষিণবঙ্গে সব জায়গায় সরকারি নিয়ন্ত্রণে ব্যবস্থা নেওয়া হয়েছে এবং ট্রাইবাল ল্যান্ড কো-অপরেটিভের মাধ্যমে এই বছর থেকে বনে গাছ কাটার ব্যাপারে পদ্ধতি বাড়াতে সক্ষম হয়েছি।

### ভূমিহীনদের জন্য কর্মসংস্থান প্রকল্প

*৭৯২। (অনুমোদিত প্রশ্ন নং *৪৪৩।) **শ্রী সুব্রত মুখোপাধ্যায়ঃ** পঞ্চায়েত ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৮৫ সালের ডিসেম্বর মাস পর্যন্ত ভূমিহীনদের জন্য কর্মসংস্থান প্রকল্পে ভারত সরকার পশ্চিমবঙ্গকে মোট কত টাকা দিয়েছেন; এবং

(খ) তার মধ্যে এ পর্যন্ত মোট কত টাকা খরচ হয়েছে?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরিঃ**

(ক) ১৯৮৫ সালের ডিসেম্বর মাস পর্যন্ত ভূমিহীনদের জন্য কর্মসংস্থান প্রকল্পে ভারত সরকার পশ্চিমবঙ্গকে মোট ৪৪৯৯.৫৯৫ লক্ষ (চুয়াল্লিশ কোটি নিরানব্বই লক্ষ উনষাট হাজার পাঁচ শত) টাকা দিয়েছেন।

(খ) উক্ত টাকার মধ্যে ৩১-১-৮৬ পর্যন্ত মোট ২৪৫৫ লক্ষ (চব্বিশ কোটি পঞ্চান্ন লক্ষ) টাকা খরচ হয়েছে।

**ডাঃ মানস ভুঁইয়াঃ** মাননীয় মন্ত্রীর উত্তর থেকেই বোঝা যাচ্ছে যে ভারত সরকারের নির্ধারিত বা ঘোষিত এই কর্মসূচি অনুযায়ী পশ্চিমবঙ্গ সরকার আপনার দপ্তর ৪৪৯৯.৫৯৫ টাকার মধ্যে ২৪ কোটি ৫৫ লক্ষ টাকা খরচ করেছে এবং বাকি যে বিরাট অংকের টাকা খরচ হল না তার কারণ কি জানাবেন?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরিঃ** আপনি যখন প্রশ্ন করেছেন তখন আমি তারিখ দিয়ে বলছি টাকা কোনও কোনও সময়ে পেয়েছি যথা ১৯৮৩-৮৪ সালে ৭ কোটি ৭০ লক্ষ টাকা পেয়েছি জানুয়ারি মাসের শেষে এর থেকেই বোঝা উচিত যে জানুয়ারি মাসের শেষে পেলে

নিশ্চয় খরচ করা যায় না। তারপরে ১৯৮৫-৮৬ সালে ৭ কোটি ৬৮ লক্ষ টাকা পেয়েছি জানুয়ারি মাসে, আবার জানুয়ারি মাসেই ৫ কোটি টাকা পেয়েছি। সুতরাং সাত আর পাঁচে বারো আর সাতে হচ্ছে উনিশ এবং ৪৪ কোটি থেকে ২৪ কোটি বাদ দিলে ২০ কোটি টাকা হয়। এই টাকাগুলি এমন সময়ে পাওয়া গেল যে খরচ করার অসুবিধা আছে।

তবুও আমাদের তো অন-গোইং প্রসেস, সেইজন্য এটা করা হয়েছে। আপনি যখন প্রশ্ন করেছেন তখন এটা বোঝা দরকার যে, এর আগের বারও যখন প্রশ্ন করেছিলেন তখন আমি বলেছিলাম এর ডিফিকালটিটা কোথায়। কেন্দ্রীয় সরকার আর.এ.ই.জি.পি.র টাকাটা বারে বারে দেবেন। কিন্তু নিয়ম হচ্ছে যেহেতু কেন্দ্রীয় সরকার দেবেন—নিচের থেকে স্কীমগুলি জেলা থেকে পাঠানো হয়—সেইহেতু স্টেটের যে প্ল্যানিং বোর্ড আছে সেটা ফাইনাল প্ল্যানিং বোর্ডে করে পাঠাতে হয় দিল্লিতে স্যাংশনের জন্য। দিল্লি স্যাংশন করার পরে তারা টাকা দেয়। তাহলেই দেখতে পাচ্ছেন যে, ফাইনালটা পর্যন্ত ঐখানে এবং তারা কখনই এটা একসাথে দেননা। যেমন যেমন যায়—অর্থাৎ যেমন পাঠাতে দেরি হয় তেমন ওরাও পাঠান। ফার্স্ট ইনস্টলমেন্ট দিলেন তারপরে আবার দিলেন—এটা তারিখ দিয়ে দেখেছি যে এই রকম অবস্থা হয়েছে। সেইজন্য ওদেরকে কয়েকবার চিঠি লিখেছি, লিখছি—যে আপনাদের সকলের অভিজ্ঞতা আছে এই সব ধান কাটার সময় শেষ হয়ে যাবার পর জানুয়ারি মাস চলে এল, আবার নূতন চাষ শুরু হবার আগে অর্থাৎ জুন মাস পর্যন্ত এটা হচ্ছে ভাইটাল। এর পরে আবার চাষ শুরু হল তখন এইগুলি দিয়ে দিল। তারপরে যেমন বোরো চাষের জন্য কোনও মাটি পাওয়া যায় না ইত্যাদি নানা প্রব্লেম দেখা যায়। এইজন্য আমরা ওদেরকে বারবার বলেছি যদি বাজেট হওয়ার পর আর এপ্রিল-মে'র ভিতর আপনারা একটা অংশ দিয়ে দেন তাহলে খানিকটা রেডি করে কাজ আরম্ভ করা যায়। আর একটা যদি অক্টোবরের ভেতর দিয়ে দেন তাহলে কিছুটা তখন রেডি করে রাখতে পারি যাতে পরের তিনমাস কাজ করে যেতে পারি। এই দিকে তিনমাস আর ওদিকে তিনমাস এই ভাবে কনটিনিউয়াস অ্যাফেকটিভ টাইম হতে পারে, এই হচ্ছে ব্যাপার।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় তথ্য দিয়ে যা বললেন তাতে বুঝতে পারছি তার ব্যক্তিগত উদ্যোগের অভাব না থাকলেও বিভিন্ন জেলা পরিষদ যে পঞ্চায়েত সমিতি প্রপোজ স্কীম করলেন, বিভিন্ন জেলা পরিষদ থেকে যে সমস্ত সিদ্ধান্ত গ্রহণ করার পর সেইগুলি দপ্তরে পৌঁছাতে অনেক দেরি হল, আবার আপনার দপ্তর থেকে দিল্লিতে পাঠাতে যে দেরি হল এবং তার ফলে যে টাইম নষ্ট হচ্ছে সেটা কেন্দ্রের উপর চাপিয়ে আপনি শুধু স্খালন করার চেষ্টা করছেন। এর ফলে পঞ্চায়েত সমিতি প্রপোস স্কীম যা জেলা পরিষদে-র মাধ্যমে আপনার দপ্তরে পৌঁছাতে এবং তার পরে দিল্লিতে যেতে যে সময় লাগছে তার জন্য কত টাকা আপনারা খরচ করতে পারলেন না? এবং আগের কাজের ইউটিলাইজেশন সার্টিফিকেট দেরি করে দেওয়ার ফলে আপনার রিপোর্ট পাঠাতে যে দেরি হল তার জন্য কত টাকা এবং কতগুলি স্কীম নষ্ট হল?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** এটা ঠিক নয়। আমি যে তারিখ উল্লেখ করলাম, তাতে দেখেছেন নিশ্চয় যে কোনও জায়গায় সাদা, আবার কোথায় প্রিন্টেড কোনও জায়গায়

সাইক্লোস্টাইল-র মতো করা হয়, এই রকম ভাবে করে জেলা পরিষদগুলিতে পাঠিয়ে দেওয়া হয়। সেইভাবেই প্ল্যানিং বোর্ডের মিটিংয়ে আগে থেকেই জানানো থাকে যে অমুক সময়ে মিটিং হবে। সেই মিটিংয়ের আগে যেগুলি এল আমরা সেটাকে সঙ্গে সঙ্গে সাইক্লোস্টাইল করে পাঠিয়ে দিই। আবার যখন জানানো হল তখন আবার আমরা একটা মিটিং ডাকি। অতএব এই দিক থেকে দপ্তরে পড়ে থাকার কোনও ব্যাপার নেই। তবে একটা জিনিস বলেছেন যে, অনেক সময় ইউটিলাইজেশন সার্টিফিকেট আনতে দেরি হয়। কারণটা আপনার জানা উচিৎ ছিল, তা না হলে আপনার ভুল বোঝাবুঝির সম্ভাবনা আছে। ভারতবর্ষের অন্য স্টেটে আমি গিয়েছি, সেখানের কাজকর্মগুলির অধিকাংশই কনট্রাকটারের থ্রু দিয়ে হয় এবং কনট্রাকটার সমস্ত জিনিসটা নিয়ে তিনি একটা সই করে দিলেন তাতেই ইউটিলাইজেশন সার্টিফিকেট হয়ে গেল। আর আমাদের দুর্ভাগ্য যে গ্রাম পঞ্চায়েত থেকে আমাদেরকে সমস্ত জিনিস সংগ্রহ করে আনতে হয়। এইজন্য অনেক ক্ষেত্রে আমাদের দেরি হয়। কিন্তু একটা জিনিস দেরি হলেও মাঠে গিয়ে ঘুরলে অন্ততপক্ষে কাজ দেখা যায়। অন্য জায়গায় খাতা কলমে অনেক সময় ঠিক থাকলেও, কন্ট্রাকটারের সইতে ঠিক থাকলেও মাঠে গিয়ে সেই জিনিস দেখা যায় না।

[1-50—2-00 P.M.]

**শ্রী ব্রজগোপাল নিয়োগী ঃ** ভারত সরকারের ফুড ফর ওয়ার্ক স্কিম কবে থেকে বন্ধ?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** আর.এল.ই.জি. পিকে অনেকদিন আগে ফুড ফর ওয়ার্ক বলা হত। এখন সেটার নাম পরিবর্তন করে দেখা হয়েছে ন্যাশনল রুর‍্যাল এমপ্লয়মেন্ট প্রোগ্রাম। (N.R.E.P)

**শ্রী শীশ মহম্মদ ঃ** পশ্চিমবাংলার সরকারের সুনাম ক্ষুন্ন করার জন্য কি যে সময় টাকা দেবার কথা সে সময় না দিয়ে অন্য সময় দেওয়া হচ্ছে?

**মিঃ স্পিকার ঃ** এ প্রশ্ন হয় না।

**শ্রী দীনেশ চন্দ্র ডাকুয়া ঃ** ৮৫-৮৬ সালের জন্য যে টাকা সে টাকা যদি খরচ না হয় তাহলে সেই টাকা কি পরবর্তী বছরের জন্য থেকে যাবে?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** স্কীম থেকে অন্য দিকে যেতে পারব না। সেজন্য অন গোয়িং গত বছরে যদি জানুয়ারিতে পাওয়া যেত তাহলে কাজ আরম্ভ করতে গেলে মানে ২ বছরের কাজ আরম্ভ করতে গেলে সেখানে অসুবিধা হয়।

**দুঃস্থ শিল্পীদের সরকারি সাহায্য**

***৭৯৩।** (অনুমোদিত প্রশ্ন নং *৬০৩।) **শ্রী বিভূতিভূষণ দে ঃ** গত ২০-৯-১৯৮৫ তারিখের প্রশ্ন নং ১৫৩ (অনুমোদিত প্রশ্ন নং ৫০)-এর উল্লেখে তথ্য ও সংস্কৃতি বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, দুঃস্থ শিল্পীদের সরকারি সাহায্যের পরিমাণ কত?

**শ্রী প্রভাসচন্দ্র ফাদিকার ঃ**

মাননীয় শ্রীরামপদ মান্ডি, এম.এল.এ. উত্থাপিত প্রশ্ন নং ৫০ তাং ২০.৯.৮৫ এর প্রদত্ত জবাবের পরিপ্রেক্ষিতে জানানো যায় যে সংস্কৃতি বিভাগ থেকে ১৯৮০-৮১ সাল থেকে ১৯৮৫-৮৬ আর্থিক বছর পর্যন্ত মোট ১১৪৮ জন দুঃস্থ শিল্পীকে ১১,৪৯,৮০০ (এগারো লক্ষ উনপঞ্চাশ হাজার আটশত) টাকা আর্থিক সাহায্য করা হয়েছে। ১৯৮৪-৮৫ ও ১৯৮৫-৮৬ আর্থিক বছরে সাহার্য্যপ্রাপ্ত লোকশিল্পীদের সংখ্যা ও তালিকা জেলা পর্যায়ে রক্ষিত আছে।

**শ্রী মহেশ্বর মুর্মু ঃ** এই সাহায্য কোন কোন ক্যাটিগরি শিল্পীদের দেওয়া হচ্ছে?

**শ্রী প্রভাসচন্দ্র ফাদিকার ঃ** সংস্কৃতি বিভাগ থেকে সাধারণত নাট্য শিল্পী, যাত্রা শিল্পী, সংগীত ও নৃত্য শিল্পী, চিত্রকলা, ভাস্কর্য শিল্পী এবং লোক শিল্পের সঙ্গে যারা যুক্ত তাদের দেওয়া হয়।

**শ্রী মহেশ্বর মুর্মু ঃ** এই সাহায্যের পরিমাণ কিরূপ?

**শ্রী প্রভাসচন্দ্র ফাদিকার ঃ** আমরা যে সময় থেকে কাজগুলি নিয়েছি সে সময় থেকে হিসাব দিচ্ছি। ১৯৮০-৮১ সালে ১ লক্ষ ৩০ হাজার ২০০ টাকা, ৮১-৮২ সালে ২ লক্ষ ১৮ হাজার ৮০০ টাকা, ৮২-৮৩ সালে ১ লক্ষ ১৬ হাজার ৭০০ টাকা, ৮৩-৮৪ সালে ২ লক্ষ ৫৮ হাজার ৮০০ টাকা, ৮৪-৮৫ সালে ২ লক্ষ ৪৪ হাজার ২০০ টাকা এবং ৮৫-৮৬ সালে ১ লক্ষ ৮৪ হাজার ১০০ টাকা দেওয়া হয়েছে।

**শ্রী অবিনাশ প্রামানিক ঃ** দুঃস্থ শিল্পীদের নির্বাচন কিভাবে হয়, কারা করেন এবং সাহায্য দেবার পদ্ধতি কি?

**শ্রী প্রভাসচন্দ্র ফাদিকার ঃ** আমরা এ বিষয়ে নির্দিষ্ট সময়ে সংবাদপত্রে ব্যাপকভাবে বিজ্ঞাপন করি শর্তাবলী উল্লেখ করে, আবেদনপত্রগুলি উপদেষ্টা মন্ডলী বিচার করেন এবং তাঁদের সুপারিশের ভিত্তিতে আর্থিক সাহায্য দেওয়া হয়।

**শ্রী অনন্ত সোরেন ঃ** কতজন আদিবাসী দুঃস্থ শিল্পী এই সাহায্য পেয়েছেন?

**শ্রী প্রভাস ফাদিকার ঃ** শিল্পীর দুঃস্থতার মাপকাঠি বিচার করে সাহায্য দেওয়া হয়। সেখানে অন্য কিছুর বিচার করা হয় না।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** সামগ্রিকভাবে যাত্রা, সিনেমা, থিয়েটার এবং অন্য শিল্পী যারা অন্য কর্মের সঙ্গে যুক্ত তাদেরও কি দেওয়া হয়?

**শ্রী প্রভাসচন্দ্র ফাদিকার ঃ** আমরা যে হিসাব দিলাম তাতে মূলত নাটক, যাত্রা, সংগীত, চিত্রকলা, ভাস্কর্য এবং লোকশিল্পীদের দেওয়া হয়।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** এক একজন দুঃস্থ শিল্পীদের কত টাকা এককালীন সাহায্য দেওয়া হয় এবং সেই টাকা প্রতি মাসে দেবার ব্যবস্থা আছে কি না?

**শ্রী প্রভাসচন্দ্র ফাদিকার ঃ** মাস ভিত্তিক নয়, সামগ্রিকভাবে দেওয়া হয়। নাটকের ক্ষেত্রে এক ধরনের সংখ্যা আবার চিত্রকলার ক্ষেত্রে অন্য সংখ্যা। অর্থাৎ বিভিন্ন ক্ষেত্রে বিভিন্ন মাত্রা। তাই নির্দিষ্টভাবে কিছু করা যাবে না।

**বাসন্তী ব্লকের চুনাখালী লঞ্চঘাটে পাকা জেটি নির্মাণ**

***৭৯৫।** (অনুমোদিত প্রশ্ন নং *১৬১৬।) **শ্রী সুভাষ নস্কর ঃ** উন্নয়ন ও পরিকল্পনা (সুন্দরবন এলাকা) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, চব্বিশ পরগনা জেলার বাসন্তী ব্লকে চুনাখালী লঞ্চঘাটে পাকা জেটি নির্মাণের সিদ্ধান্ত হয়েছে; এবং

(খ) সত্য হলে, ঐ কাজ কবে নাগাত শুরু হবে বলে আশা করা যায়?

**শ্রী আবদুর রেজ্জাক মোল্লা ঃ**

(ক) হ্যাঁ।

(খ) আগামী জুলাই মাসে ঐ কাজ শুরু হবে বলে আশা করা যায়।

**শ্রী সুভাষ নস্কর ঃ** কত টাকা ব্যয় হতে পারে?

**শ্রী আবদুর রেজ্জাক মোল্লা ঃ** ৫ লক্ষ টাকা।

**শ্রী সুভাষ নস্কর ঃ** বাসন্তীতে এ ধরনের আর কোনও জেটি হবার কথা আছে কি?

**শ্রী আবদুর রেজ্জাক মোল্লা ঃ** আর একটি সাইট বিবেচনা করে রেখেছি।

**শ্রী সুভাষ নস্কর ঃ** সাইটের নাম দয়া করে বলবেন কি?

**শ্রী আবদুর রেজ্জাক মোল্লা ঃ** বকখালি না হয় ঝড়খালি।

**জমি ফেরতের আবেদনের নিষ্পত্তি**

***৭৯৬।** (অনুমোদিত প্রশ্ন নং *১১৯৮।) **শ্রী প্রবোধ পুরকায়েত ঃ** ভূমি ও ভূমিসংস্কার বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, রাজ্যের বিভিন্ন ব্লকে এবং জে এল আর অফিসে বিবেচনাধীন জমি ফেরতের দরখাস্তগুলির দ্রুত নিষ্পত্তির জন্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ**

দরখাস্তগুলির দ্রুত নিষ্পত্তির জন্য সংশ্লিষ্ট আধিকারিকগণকে যথাযথ নির্দেশ পাঠানো হয়েছে।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** ল্যান্ড রেস্টোরেশন এবং ডিসট্রিবিউশন যদি বলতে পারেন

ভাল হয় এবং এর সঙ্গে কত ডিসপোজ আপ হয়েছে সো ফার সেটা জানাবেন কি?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** কত ডিসপোজ আপ হয়েছে এবং কত পেনডিং আছে তার জন্য নোটিশ চাই। ব্যবস্থা ছিল বি.ডি.ও এনকোয়ারি করবে, জে.এল.আর.ও-কে ক্ষমতা দেওয়া হয়েছে। রেস্ট্রোরেশন এস.ডি.ও করতেন। এখন এক ধরনের লোকের দ্বারা হতে পারে না বলে ডি.এমকে এমপাওয়ার করলাম।

**মিঃ স্পিকার ঃ** Question hour is over.

## (Starred Questions)
## (to which written answers were laid on the Table)

### ফরাক্কায় ইন্ডাসট্রিয়াল এস্টেট স্থাপন

***৭৯৭।** (অনুমোদিত প্রশ্ন নং *১৮৮৯।) **শ্রী আবুল হাসনাৎ খান ঃ** কুটীর ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, ফরাক্কায় একটি 'ইন্ডাস্ট্রিয়াল এস্টেট' গড়িয়া তোলার পরিকল্পনা গ্রহণ করা হইয়াছে;

(খ) সত্য হইলে, এই পরিকল্পনা বাস্তবায়িত করার জন্য কোনও উদ্যোগ গ্রহণ করা হইয়াছে কি; এবং

(গ) ইহলে উক্ত প্রকল্পের কাজ কবে নাগাত আরম্ভ হইবে বলিয়া আশা করা যায়?

**কুটীর ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের মন্ত্রী ঃ**

(ক) ফরাক্কায় 'ইন্ডাস্ট্রিয়াল এস্টেট' গড়িয়া তোলার কোনও পরিকল্পনা আপাতত নাই।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) প্রশ্ন ওঠে না।

### হুগলি জেলায় ডি আর ডি এ সংস্থাকে দেয় টাকা

***৭৯৮।** (অনুমোদিত প্রশ্ন নং *১৩১৮।) **শ্রী অরুণকুমার গোস্বামী ঃ** গ্রামীণ উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, ১৯৮৪-৮৫, ১৯৮৫-৮৬ সালে আই আর ডি পি প্রকল্পে হুগলি জেলায় ডি আর ডি এ সংস্থাকে কত টাকা দেওয়া হইয়াছে?

**গ্রামীণ উন্নয়ন বিভাগের মন্ত্রী ঃ**

রাজ্য সরকার ১৯৮৪-৮৫ সালে হুগলি জেলা গ্রামীণ উন্নয়ন সংস্থাকে (ডি.আর.ডি.এ.) ৬১.২৯ লক্ষ (একষট্টি লক্ষ উনত্রিশ হাজার) টাকা এবং ১৯৮৫-৮৬ সালে ১১১.৭৬ লক্ষ (এক কোটি এগারো লক্ষ ছিয়াত্তর হাজার) টাকা দিয়েছেন।

কেন্দ্রীয় সরকার ১৯৮৪-৮৫ সালে হুগলি ডি.আর.ডিএ-কে দিয়েছেন ৫৮.৬৬ (আটান্ন লক্ষ ছেষট্টি হাজার) টাকা এবং ১৯৮৫-৮৬ সালে দিয়েছেন ৮৬.০২ লক্ষ (ছিয়াশি লক্ষ দু' হাজার) টাকা।

## সরকার অধিগৃহীত শিল্প সমূহে লাভ/লোকসান

***৭৯৯। (অনুমোদিত প্রশ্ন নং *৩২৭।) শ্রী নীরোদ রায়চৌধুরি ঃ** শিল্প পুনর্গঠন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, ১৯৮৫-৮৬ (জানুয়ারি মাস পর্যন্ত) বছরে রাজ্য সরকার কর্তৃক অধিগৃহীত শিল্পগুলির কোনটিতে কত লাভ/ক্ষতি হয়েছে?

**শিল্প পুর্নগঠন বিভাগের মন্ত্রী ঃ**

| | | (লক্ষ/টাকা) |
|---|---|---|
| ১। অলোক উদ্যোগ বনস্পতি অ্যান্ড প্লাইউড লিমিটেড | (+) | ৬-১৯ |
| | | (ক্যাশ লাভ) |
| ২। অ্যাপোলো ত্রিপার কোং প্রাঃ লিমিটেড | (–) | ৫০-০০ |
| ৩। অ্যাঙ্গেল ইন্ডিয়া মেশিনস অ্যান্ড টুলস লিঃ | (–) | ৪০.৩০ |
| | | (জানুয়ারি '৮৫ হইতে ডিসেম্বর '৮৫) |
| ৪। গ্লুকোনেট লিঃ | (–) | ৩১.২১ |
| ৫। কৃষ্ণা সিলিকেট অ্যান্ড গ্লাস ওয়ার্কস লিঃ | (–) | ৫৭.৫৭ |
| ৬। দি ন্যাশনাল আয়রন অ্যান্ড স্টিল কোং লিঃ | (–) | ১৬৬.৬০ |
| ৭। ইন্ডিয়ান হেলথ ইনস্টিটিউট অ্যান্ড ল্যাবরেটরি লিঃ | (–) | ২২.০০ |
| | | (জানুয়ারি '৮৫ হইতে ডিসেম্বর ১৯৮৫) |
| ৮। ইস্টার্ন ডিস্টিলারীজ লিঃ | (–) | ১.৪২ |
| ৯। ব্রিটানিয়া ইঞ্জিনিয়ারিং কোং লিঃ | (–) | ২৫.৫২ |
| | | (জানুয়ারি '৮৫ হইতে ডিসেম্বর ৮৫) |
| ১০। ইন্ডিয়া বেল্টিং অ্যান্ড কটন মিলস লিঃ | (–) | ৮.০৪ |
| ১১। শ্রী সরস্বতী প্রেস লিঃ | (–) | ৩৩.৮৬ |
| ১২। ডঃ পল পহসান (ইন্ডিয়া) লিঃ | (–) | ৫.১৭ |
| ১৩। লিলি বিস্কুট কোং প্রাইভেট লিমিটেড | (–) | ৬৬.১২ |

### উত্তর পূর্বাঞ্চলে পর্যটন শিল্পের প্রসার

***৮০০।** (অনুমোদিত প্রশ্ন নং *৮৯২।) **শ্রী সাধন চট্টোপাধ্যায়ঃ** পর্যটন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গ সহ ভারতের উত্তর-পূর্বাঞ্চলে পর্যটন শিল্পের প্রসারের জন্য ইউনিয়ন সরকার কোনও পরিকল্পনার কথা রাজ্য সরকারকে জানাইয়াছেন কি;

(খ) জানাইলে উক্ত পরিকল্পনার রূপলেখা কিরূপ ;

(গ) উক্ত বাবদে ইউনিয়ন সরকার কোনও অর্থ মঞ্জুর করিয়াছেন কি না; এবং

(ঘ) এ রাজ্যে বিদেশি পর্যটকদের উপর ইউনিয়ন সরকারের কোনও বিধিনিষেধ আছে কি?

**পর্যটন বিভাগের মন্ত্রীঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠেনা।

(গ) প্রশ্ন ওঠেনা।

(ঘ) আছে।

### রাজ্যে ইন্ডাস্ট্রিয়াল এস্টেট

***৮০১।** (অনুমোদিত প্রশ্ন নং *২৩৮১।) **শ্রী ব্রজগোপাল নিয়োগীঃ** কুটীর ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে মোট কতগুলি ইন্ডাস্ট্রিয়াল এস্টেট আছে;

(খ) এ রাজ্যে নূতন কোনও এস্টেট নির্মাণের পরিকল্পনা আছে কি; এবং

(গ) থাকলে, উক্ত এস্টেটগুলিতে কতজনের কর্মসংস্থান হবে বলে আশা করা যায়?

**কুটীর ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের মন্ত্রীঃ**

(ক) পশ্চিমবঙ্গে বর্তমানে মোট ২০টি ইণ্ডাস্ট্রিয়াল এস্টেট আছে।

(খ) হ্যাঁ।

(গ) প্রস্তাবিত এস্টেটগুলিতে প্রত্যক্ষভাবে আনুমানিক ২০০০ লোকের কর্মসংস্থানের আশা করা যায়।

### জমির সঠিক হিসাব রাখার পরিকল্পনা

***৮০২।** (অনুমোদিত প্রশ্ন নং *১০৮২।) **শ্রী রামপদ মান্ডিঃ** ভূমি ও ভূমি সংস্কার

বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) জমির সঠিক হিসাব রাখিবার জন্য ওয়ান ম্যান খতিয়ান এবং জমির পাশ বই করিবার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(খ) থাকিলে উক্ত পরিকল্পনা কবে নাগাত বাস্তবায়িত হইবে বলিয়া আশা করা যায়?

**ভূমি ও ভূমিসংস্কার বিভাগের মন্ত্রী ঃ**

(ক) ওয়ানমেন ওয়ান খতিয়ান সংক্রান্ত জরীপের কাজ পশ্চিমবঙ্গের সর্বত্র চলিতেছে। জমির পাশ বই করিবার পরিকল্পনাও সরকারের আছে।

(খ) কৃষকদিগকে জমির পাশ বই দেওয়ার প্রশ্নটি ইনটিগ্রেটেড স্কীম অন ল্যান্ড রিফর্মস পরিপূর্ণভাবে কার্যকর হওয়ার পর চালু করা যাইবে।

**Financial Assistance by the I.D.B.I.**

***803.** (Admitted question No. *437.) **Shri Anil Mukherjee :** Will the Minister-in-charge of the Commerce and Industries Department be pleased to state the total amount of money financed by the I.D.B.I. to the industries in West Bengal during the period 1982-83 and 1984-85?

**The Minister-in-charge of Commerce & Industries Deptt.:**

According to Operational Statistics of I.D.B.I. the sanction/disbursements by the I.D.B.I. in West Bengal are as follows :-

(Rs. in Crores)

| Year | *Sanction | *Disbursements |
|---|---|---|
| 1982-83 | 98.79 | 61.75 |
| 1983-84 | 106.47 | 88.51 |
| 1984-85 | 192.85 | 107.84 |

* Includes Project loans, underwriting, soft loans, Technical Development Fund Loans, Equipment finance, Refinence, Bills rediscounting and guarantees.

**রামপুরহাট মহকুমায় ময়ূরাক্ষী নদীর জল না পাওয়ার ঘটনা**

*৮০৪। (অনুমোদিত প্রশ্ন নং *১৮১৭।) **শ্রী শশাঙ্কশেখর মন্ডল ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, রামপুরহাট মহকুমায় অবস্থিত চিতুরী, বেনরা (রামপুরহাট ১

নং ব্লক), এবং ২ নং ব্লকের নবগ্রাম, জয়শিবপুর, পোপাড়া, সাহাপুর সুদামপাড়া এবং কড়ক এলাকায় ময়ূরাক্ষী নদীর জল পৌছয় না; এবং

(খ) সত্য হইলে, উক্ত এলাকাগুলিকে অসেচ এলাকা হিসাবে ঘোষণা করিয়া সেচকর মুকুব করিবার কোনও পরিকল্পনা সরকারের আছে কি?

**সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী ঃ**

(ক) প্রশ্নে উক্ত মৌজগুলিতে জল পৌছাইতে বিলম্ব হয় কারণ উহারা শাখা খালের শেষ প্রান্তে অবস্থিত। কিন্তু এই সকল মৌজা সেচ সেবিত।

(খ) অসেচ এলাকা হিসেবে গণ্য করিবার যা সেচকর মকুব করিবার কোনও পরিকল্পনা বর্তমানে সরকারের নাই।

**বে-আইনিভাবে গাছ কাটার জন্য মামলা**

***৮০৫।** (অনুমোদিত প্রশ্ন নং *২১৮০।) **শ্রী সুভাষ গোস্বামী ঃ** বন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৮৫-৮৬ সালে (ফেব্রুয়ারি মাস পর্যন্ত) এ রাজ্যের বনসমূহে বে-আইনিভাবে গাছ কাটার জন্য কতগুলি মামলা দায়ের করা হইয়াছে এবং কত টাকা জরিমানা আদায় করা হইয়াছে; এবং

(খ) এ রাজ্যের বনরক্ষীদের সশস্ত্র করিবার কোনও পরিকল্পনা সরকারের আছে কি?

**বনবিভাগের মন্ত্রী ঃ**

(ক) মামলা দায়ের—২১৯৩টি

জরিমানা আদায়—১৭,৬৭,৮৩০ টাকা

(খ) হ্যাঁ।

প্রয়োজন অনুযায়ী বনরক্ষীদের আগ্নেয়াস্ত্র সরবরাহ করা হয়। উত্তরবঙ্গে বনরক্ষীদের আগ্নেয়াস্ত্র ব্যবহারের প্রশিক্ষন দেওয়া হচ্ছে।

**কুইনাডাইন কারখানা স্থাপন পরিকল্পনা**

***৮০৬।** (অনুমোদিত প্রশ্ন নং *৬৬৩।) **শ্রী প্রবোধচন্দ্র সিনহা ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কুইনাডাইন কারখানা স্থাপনের কোনও পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হইলে, কোথায় এই কারখানা স্থাপন করা হইবে?

**শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) দার্জিলিং জেলার মংপুতে এই কারখানা স্থাপনের প্রস্তাব রয়েছে।

### চৌকিদারের শূন্য পদ

*৮০৭। (অনুমোদিত প্রশ্ন নং *১১৭৯।) **শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** পঞ্চায়েত ও সমষ্টি-উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমানে পশ্চিমবঙ্গে মোট কতগুলি চৌকিদারের পদ শূন্য আছে; এবং

(খ) উক্ত শূন্য পদগুলি পূরণে কি ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে?

**পঞ্চায়েত ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রী ঃ**

(ক) বর্তমানে পশ্চিমবঙ্গে মোট ৫২৬৪টি চৌকিদারের পদ শূন্য আছে।

(খ) চৌকিদার ও দফাদারদের চাকুরির শর্তাবলী পুনর্নির্ধারণ সাপেক্ষে চৌকিদারদের শূন্য পদগুলিতে নতুন কর্মী নিয়োগ সম্পর্কে সরকারের নিষেধাজ্ঞা আছে।

### নদীয়া জেলার সরভাঙ্গা খাল সংস্কার

*৮০৮। (অনুমোদিত প্রশ্ন নং *২২৪২।) **শ্রী মাধবেন্দু মোহান্ত ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) নদীয়া জেলার তেহট্ট ১নং ব্লকের অন্তর্গত কানাইনগর গ্রাম পঞ্চায়েত সরভাঙ্গা খাল সংস্কার ও জলঙ্গী নদীর কাছে ঐ খালের উপর স্লুইস গেট নির্মাণের কোনও পরিকল্পনা সরকারের আছে কি; এবং

(খ) থাকিলে, ঐ কাজ কবে নাগাদ শুরু হইবে বলিয়া আশা করা যায়?

**সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, আছে।

(খ) এখনই বলা সম্ভব নয়। বর্তমানে পরিকল্পনাটি টেকনিক্যাল কমিটির পরামর্শ অনুযায়ী সংশোধন করা হচ্ছে।

### কল্যাণী স্পিনিং মিল

*৮০৯। (অনুমোদিত প্রশ্ন নং *১১২৯।) **শ্রী সরল দেব ঃ** রাষ্ট্রীয় সংস্থা বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৮৩-৮৪ ও ১৯৮৪-৮৫ সালে কল্যাণী স্পিনিং মিলের লোকসানের পরিমাণ কত; এবং

(খ) ইহা কি সত্য যে, বর্তমানে ঐ মিলে নূতন লোক নিয়োগ হইতেছে?

**রাষ্ট্রীয় সংস্থা বিভাগের মন্ত্রী ঃ**

(ক) কল্যাণী স্পিনিং মিলস্ লিমিটেডের ১৯৮৩-৮৪ সাল ও ১৯৮৪-৮৫ সালে

আর্থিক বৎসরের নিরীক্ষা (অডিট) সম্পূর্ণ হয় নাই, তাই উক্ত সংস্থার লোকসানের পরিমাণ বলা সম্ভব নয়।

(খ) কিছু কিছু গুরুত্বপূর্ণ ক্ষেত্রে নূতন লোক নিয়োগ করা হইয়াছে।

**পুর এলাকা সংলগ্ন গ্রামাঞ্চলে পুকুর বুজাইবার ঘটনা**

*৮১০। (অনুমোদিত প্রশ্ন নং *১৭৬৫।) **শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় :** ভূমি ও ভূমি সংস্কার বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) রাজ্যের পুর এলাকা সংলগ্ন গ্রামাঞ্চলে ব্যাপকভাবে পুকুর বুজাইবার ঘটনা সম্পর্কে সরকার অবগত আছেন কি; এবং

(খ) থাকিলে, এ সম্পর্কে সরকার কোনও ব্যবস্থা গ্রহণ করিয়াছেন কি?

**ভূমি ও ভূমি রাজস্ব বিভাগের মন্ত্রী :**

(ক) এ বিষয়ে কোনও কোনও এলাকা হইতে কিছু খবর পাওয়া গিয়াছে।

(খ) পশ্চিমবঙ্গ ভূমি-সংস্কার (সংশোধনী) আইন, ১৯৮১, যাহা অতি সম্প্রতি রাষ্ট্রপতির অনুমোদন লাভ করেছে, সেই আইন অনুযায়ী কালেকটরের বিনা অনুমতিতে পুকুর বুজানো দন্ডনীয় অপরাধ।

**ভৈরব ও জলঙ্গী নদী সংস্কার**

*৮১১। (অনুমোদিত প্রশ্ন নং *২৪২৯।) **শ্রী চিত্তরঞ্জন বিশ্বাস :** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) নদীয়া জেলার ভৈরব ও জলঙ্গী নদী সংস্কারের অভাবে মজিয়া যাইতেছে এই মর্মে সরকারের নিকট কোনও তথ্য আছে কি;

(খ) থাকিলে উক্ত ব্যাপারে কি ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে; এবং

(গ) জলঙ্গী নদীর মুখে সঞ্চিত পলিকে অপসারণ করিয়া নদীকে প্রবাহমান করিবার কোনও পরিকল্পনা সরকারের আছে কি?

**সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী :**

(ক) হ্যাঁ, এ বিষয়ে সরকার অবগত আছেন।

(খ) বিষয়টি জরীপ ও অনুসন্ধানের পর্যায়ে রহিয়াছে।

(গ) হ্যাঁ, জলঙ্গী ও ভৈরব নদীর জন্য একটি যৌথ স্কীম (ইনটিগ্রেটেড স্কীম) তৈয়ারির কাজ প্রাথমিক পর্যায়ে রহিয়াছে।

**আমেদপুর চিনিকলে লাভ/লোকসান**

*৮১২। (অনুমোদিত প্রশ্ন নং *১৯২১।) **শ্রী শচীন সেন** এবং **শ্রী বীরেন্দ্রনারায়ণ রায় :** শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বীরভূম জেলায় আমেদপুর চিনি কলটিতে গত তিন বৎসরে কত টাকা লাভ বা লোকসান হইয়াছে; এবং

(খ) ঐ তিন বৎসরে উক্ত কলটিতে কত টন আখ মাড়াই হইয়াছে এবং কত টন চিনি উৎপাদন হইয়াছে (বছরওয়ারী হিসাব)?

**শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রী ঃ**

(ক) আহমেদপুর চিনিকলটিতে গত ১৯৮২-৮৩ সালে মোট ৬৮ লক্ষ ৯০ হাজার টাকা লোকসান হইয়াছে। ১৯৮৩-৮৪ এবং ১৯৮৪-৮৫ সালের অডিটেড হিসাব এখনও পাওয়া যায় নাই।

(খ)

| সাল | আখ মাড়াই-এর পরিমাণ (মেঃ টন) | চিনি উৎপাদনের পরিমাণ (মেঃ টন) |
|---|---|---|
| ১৯৮৩-৮৪ | ১৫,৯৭৬ | ১২০০.৮ |
| ১৯৮৪-৮৫ | ৩,৬১৫ | ২১৫.০ |
| ১৯৮৫-৮৬ | ৯,৩৫৯ | ৬৬৪.০০ |

**রাইপুর ১নং পঞ্চায়েত সমিতিতে মহিলা প্রতিনিধি**

***৮১৩।** (অনুমোদিত প্রশ্ন নং *২৩৬৯।) **শ্রী উপেন্দ্র কিস্কু ঃ** পঞ্চায়েত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, ইহা কি সত্য যে, বাঁকুড়া জেলার অন্তর্গত রাইপুর ১নং পঞ্চায়েত সমিতিতে কোনও সরকারি মহিলা প্রতিনিধি নাই?

**পঞ্চায়েত বিভাগের মন্ত্রী ঃ**

সম্প্রতি দুইজন প্রতিনিধি নিয়োগ করা হয়েছে।

**হাওড়ায় ইন্ডাস্ট্রিয়াল কমপ্লেক্স**

***৮১৪।** (অনুমোদিত প্রশ্ন নং *২৪১৮।) **শ্রী সত্যেন্দ্রনাথ ঘোষ ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) হাওড়া শহরে প্রস্তাবিত ইন্ডাস্ট্রিয়াল কমপ্লেক্সটি তৈরির কাজ বর্তমানে কোন পর্যায়ে আছে;

(খ) এই প্রকল্পের জন্য (১) কত টাকা খরচ হবে, (২) কত একর জমি অধিগ্রহণ করা হয়েছে; এবং

(গ) অধিগৃহীত জমির পরিবারের কোনও ব্যক্তিকে চাকরি দেওয়া হবে কি না?

**শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রী ঃ**

(ক) হাওড়া শহরে কোনও ইন্ডাস্ট্রিয়াল কমপ্লেকস তৈরির পরিকল্পনা বর্তমানে শিল্প ও

বাণিজ্য বিভাগের নাই।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) প্রশ্ন ওঠে না।

**রাজ্যে লবণ কারখানা**

***৮১৫।** (অনুমোদিত প্রশ্ন নং *২৪৪৯।) **শ্রী প্রশান্তকুমার প্রধান ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে মোট কতগুলি লবণের কারখানা আছে;

(খ) উক্ত কারখানাগুলি থেকে বৎসরে কত পরিমাণে লবণ উৎপন্ন হয়; এবং

(গ) মেদিনীপুর জেলায় কতগুলি লবণের কারখানা আছে?

**শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রী ঃ**

(ক) ১৭টি অনুজ্ঞাপ্রাপ্ত লবণ কারখানা আছে।

(খ) উক্ত ১৭টি কারখানায় বৎসরে কম বেশি ৩০ হাজার টন লবণ উৎপাদন হয়।

(গ) পশ্চিমবঙ্গের লবণ কারখানার সবগুলিই মেদিনীপুর জেলায় অবস্থিত।

**(Unstarred Questions)**

**(to which written answers were laid on the table)**

**প্রশাসনিক সুবিধার্থে নতুন পুলিশ ফাঁড়ি স্থাপন**

**১৫৬।** (অনুমোদিত প্রশ্ন নং ১১১।) **শ্রী কাশীনাথ মিশ্র ঃ** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, প্রশাসনিক সুবিধার্থে কতগুলি নতুন ফাঁড়ি স্থাপনের পরিকল্পনা রাজ্য সরকারের আছে; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হইলে, বাঁকুড়া জেলার মাঝুড়গ্রাম মোড় বা বেলবনি সহ কেওয়াকুড়া, মানকানালী, পুরন্দরপুর, রামসাগর, নিকুঞ্জপুর-এ কোনও নূতন ফাঁড়ি করার প্রস্তাব আছে কি না?

**স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রী ঃ** (ক) হ্যাঁ।

(খ) না তবে, বাঁকুড়া জেলার ওন্দা থানার অন্তর্গত রামসাগরে একটি নূতন পুলিশ ফাঁড়ি স্থাপনের সিদ্ধান্ত কার্যকর করার চেষ্টা চলছে।

**ডাইনী অপবাদে জরিমানা আদায়**

**১৫৭।** (অনুমোদিত প্রশ্ন নং ১৬৬।) **শ্রী সুধাংশুশেখর মাঝি ঃ** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পুরুলিয়া জেলার মানবাজার থানার বড়কদম গ্রামের জনৈক মহিলাকে ডাইনী আখ্যা দিয়ে ৬,০০০ টাকা জরিমানা স্বরূপ আদায় করা হয়েছে এই মর্মে কোনও সংবাদ সরকারের কাছে এসেছে কি; এবং

(খ) উত্তর 'হ্যাঁ' হলে, ঐ ব্যাপারে কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রী ঃ** (ক) হ্যাঁ।

(খ) মানবাজার থানায় ১৩-১২-১৯৮৫ তারিখে, ১নং কেস রুজু করা ও ১৩-১-১৯৮৬ তারিখে আট জন অভিযুক্তের বিরুদ্ধে চার্জশীট দেওয়া হয়েছে।

**দূরপাল্লার বাসে ডাকাতির ঘটনা**

**১৫৮।** (অনুমোদিত প্রশ্ন নং ২০৬।) **শ্রী বিশ্বনাথ চৌধুরি ঃ** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৮৪-৮৫ সালে কতগুলি দূরপাল্লার বাসে ডাকাতির ঘটনা ঘটেছে বলে সরকারি তথ্য আছে; এবং

(খ) ভবিষ্যতে এই ধরনের ডাকাতি বন্ধের জন্য কি ধরনের ব্যবস্থা অবলম্বন করা হয়েছে?

**স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রী ঃ** (ক) ১৬টি।

(খ) দূরপাল্লার বাসে সশস্ত্র রক্ষী নিযুক্তিকরণ, রাজপথে টহলদারি এবং জ্ঞাত অপরাধী ও চোরাইমাল গ্রাহকদের উপর নজরদারি রাখার ব্যবস্থা করা হয়েছে।

**রাজনৈতিক হত্যাকান্ডের ঘটনা**

**১৫৯।** (অনুমোদিত প্রশ্ন নং ২০৯।) **শ্রী বিশ্বনাথ চৌধুরি ঃ** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৮৪ সালের এপ্রিল মাস থেকে ১৯৮৫ সালের ফেব্রুয়ারি মাস পর্যন্ত সময়ের মধ্যে এ রাজ্যের কোন জেলায় কয়টি রাজনৈতিক হত্যাকান্ড সংঘটিত হইয়াছে; এবং

(খ) এই সকল খুনের সাথে জড়িত কতজনকে গ্রেপ্তার করা হইয়াছে?

**স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রী ঃ** (ক) মোট তিনটি হত্যাকান্ড সংঘটিত হইয়াছে—

(১) নদীয়ায় ১টি হত্যাকান্ডে ২ জন নিহত।

(২) মুর্শিদাবাদে ১টি হত্যাকান্ডে ২ জন নিহত।

(৩) ২৪-পরগনায় ১টি হত্যাকান্ডে ২ জন নিহত।

(খ) ১৩৭ জনকে।

**চোরাচালান, নোট জালিয়াতি ও ব্যাঙ্ক ডাকাতির অভিযোগে গ্রেপ্তার**

**১৬০।** (অনুমোদিত প্রশ্ন নং ২২২।) **শ্রী বিশ্বনাথ চৌধুরি ঃ** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, ১৯৮৪ সালের এপ্রিল মাস থেকে ১৯৮৫ সালের ফেব্রুয়ারি মাস পর্যন্ত সময়ে (১) চোরাচালান, (২) নোট জালিয়াতি ও (৩) ব্যাঙ্ক ডাকাতির

অভিযোগে কতজনকে গ্রেপ্তার করা হইয়াছে?

**স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রী :** (১) ৮ জনকে; (২) ৭ জনকে; এবং (৩) ১৮ জনকে।

**২৪-পরগনা জেলার দেগঙ্গা থানাধীন বেড়াচাঁপাতে সরকার অনুমোদিত কর্মশিক্ষা প্রশিক্ষণ কেন্দ্র**

**১৬১।** (অনুমোদিত প্রশ্ন নং ৩৩৯।) **শ্রী নীরোদ রায়চৌধুরি :** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, ১৯৭৫ সাল থেকে ১৯৮৫ সাল পর্যন্ত ২৪-পরগনা জেলার দেগঙ্গা থানাধীন বেড়াচাঁপাতে পশ্চিমবঙ্গ মধ্যশিক্ষা পর্ষৎ রাজ্য সরকার অনুমোদিত কর্মশিক্ষা প্রশিক্ষণ-এর কোনও কেন্দ্র ছিল কি না?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের মন্ত্রী :** না।

**ট্রাফিক পুলিশদের উন্নত ধরনের প্রশিক্ষণ দান**

**১৬২।** (অনুমোদিত প্রশ্ন নং ৩৯১।) **শ্রী মনোহর তিরকী :** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, সুশৃঙ্খল যানবাহন পরিচালন ব্যবস্থার জন্য চলাচলে শৃঙ্খলা আনিবার জন্য ট্রাফিক পুলিশকে উন্নতধরনের প্রশিক্ষণ দেওয়ার কোনও পরিকল্পনা আছে কি?

**স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রী :** হ্যাঁ।

**প্রকাশ্যভাবে বিদেশি জিনিস বিক্রয়**

**১৬৩।** (অনুমোদিত প্রশ্ন নং ৩৯২।) **শ্রী মনোহর তিরকি:** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, কলিকাতা সহ রাজ্যের বিভিন্ন স্থানে চোরাপথে আমদানিকৃত বহু বিদেশি জিনিস প্রকাশ্যভাবে বিক্রয় হচ্ছে; এবং

(খ) সত্য হলে, ঐ বিষয়ে সরকার কি ব্যবস্থা নিয়েছেন?

**স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রী :** (ক) হ্যাঁ।

(খ) বিষয়টি সম্পূর্ণভাবে কেন্দ্রীয় 'কাস্টমস' বিভাগের এক্তিয়ারভুক্ত হলেও রাজ্য পুলিশ এ সম্পর্কে যথাযথ ব্যবস্থা নিয়ে থাকে।

**ঠিকা প্রজাস্বত্ব আইন চালু**

**১৬৪।** (অনুমোদিত প্রশ্ন নং ৪১৮।) **শ্রী অনিল মুখার্জি :** ভূমি ও ভূমিসংস্কার বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৮১ সালের কলিকাতা ঠিকা প্রজাস্বত্ব (অর্জন ও নিয়ন্ত্রণ) আইনটি কোন সময় হতে চালু হয়েছে;

(খ) ঐ সময় হতে এ পর্যন্ত ঐ আইনের আওতায় কলিকাতা ও হাওড়ায় কতজন ভাড়াটিয়ার স্বার্থ সুরক্ষিত হয়েছে; এবং

(গ) ঐ আইনটির বৈধতার ব্যাপারে এ পর্যন্ত কতগুলি মামলা দায়ের করা হয়েছে?

**ভূমি ও ভূমিসংস্কার বিভাগের মন্ত্রী ঃ** (ক) ১৮ই জানুয়ারি, ১৯৮২।

(খ) যে সকল ভাড়াটিয়া এই আইনের আওতায় আসিয়াছেন তাহাদের সকলের স্বার্থই এই আইন বলে সুরক্ষিত।

(গ) সঠিক সংখ্যা বলা সম্ভব নয়, তবে এ পর্যন্ত কমবেশি ২০০ মামলা কলিকাতা হাইকোর্টে দায়ের হওয়ার সংবাদ পাওয়া গিয়েছে।

**মহেন্দ্র গোস্বামী লেনস্থ বাড়ির মালিকানা বদলের ব্যাপারে তদন্ত**

**১৬৫।** (অনুমোদিত প্রশ্ন নং ৪৫৩।) **শ্রী শীশ মহম্মদ ঃ** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, ইহা কি সত্য যে, জোড়াসাঁকো থানাধীন ৩৯, মহেন্দ্র গোস্বামী লেনের বাড়িটির মালিকানা বদলের ব্যাপারে গোয়েন্দা দপ্তর হইতে তদন্ত হইতেছে?

**স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রী ঃ** হ্যাঁ, হচ্ছে।

**রাজ্যে অনুমোদন-প্রাপ্ত নতুন মহাবিদ্যালয়**

**১৬৬।** (অনুমোদিত প্রশ্ন নং ৭৪৭।) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** শিক্ষা (উচ্চতর) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৮৬-৮৭-র আর্থিক বছরে এই রাজ্যে কতগুলি নতুন মহাবিদ্যালয়ের (ডিগ্রী কলেজ) অনুমোদন দিবার পরিকল্পনা সরকারের আছে; এবং

(খ) ঐ অনুমোদন কি কি বিষয়ের উপর ভিত্তি করে দেওয়া হতে থাকে?

**শিক্ষা (উচ্চতর) বিভাগের মন্ত্রী ঃ** (ক) এখন পর্যন্ত এ বিষয়ে কোনও সিদ্ধান্ত গ্রহণ করা হয় নি।

(খ) (১) সাধারণত অনগ্রসর এলাকা ;

(২) সাধারণত ত্রিশ কিঃমিঃ-এর মধ্যে কোনও কলেজ নেই;

(৩) সাধারণত নিজস্ব জমি ও বাড়ি থাকা চাই;

(৪) ঐ অঞ্চলে উপযুক্ত সংখ্যক হাইয়ার সেকেন্ডারি স্কুল থাকা চাই;

(৫) লক্ষাধিক টাকা 'রিজার্ভ ফান্ড' থাকা চাই, ইত্যাদি।

**'কোনি' চলচ্চিত্র নির্মাণে সরকারি ব্যয়**

**১৬৭।** (অনুমোদিত প্রশ্ন নং ৭৮৬।) **শ্রী বিভূতিভূষণ দে ঃ** তথ্য ও সাংস্কৃতিক বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, 'কোনি' চলচ্চিত্র নির্মাণে সরকারের মোট কত টাকা ব্যয় হয়েছে?

**তথ্য ও সাংস্কৃতিক বিভাগের মন্ত্রী ঃ** রাজ্য সরকার প্রযোজিত 'কোনি' চলচ্চিত্র নির্মাণে সরকারের মোট ১২,৫১,৮২৯.২১ টাকা (বারো লক্ষ একান্ন হাজার আট শত উনত্রিশ টাকা একুশ পয়সা) ব্যয় হয়েছে।

## Recommendation of the setting up of the Public Grievances Cell in each department

**168.** (Admitted question No. *823.) **Shri Subrata Mukhopadhyay :** Will the Minister-in-charge of the Home (Personnel and Administrative Reforms) Department be pleased to state—

(a) whether any recommendation of the Administrative Reforms Committee regarding the setting up of the Public Grievances Cell in each department, long-sized directorate and district administration, has been accepted by the Government of West Bengal; and

(b) if so, what specific measures have so far been adopted to implement this recommendation?

**Minister-in-charge of the Home (Personnel and Administrative Reforms) :** (a) Yes.

(b) Detailed instructions regarding keeping enquiry desks and complaint boxes procedure for sending acknowledgement of petitions from the public, fixing time limit for enquiry into such petitions, etc., have been sent to all departments, directorates and district administration.

## ১৯৮৪-৮৫ ও ১৯৮৫-৮৬ সালে চারাগাছ বিতরণ

**১৬৯।** (অনুমোদিত প্রশ্ন নং ৮৭৮।) **শ্রী সাধন চট্টোপাধ্যায় ঃ** বনবিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সামাজিক বনসৃজন কর্মসূচি অনুযায়ী ১৯৮৪-৮৫ ও ১৯৮৫-৮৬ সালে (জানুয়ারি মাস পর্যন্ত) পশ্চিমবঙ্গের কোন জেলায় কত সংখ্যক চারাগাছ বিতরণ এবং বিক্রয় করা হইয়াছে;

(খ) কলিকাতা, হাওড়া কর্পোরেশন সহ বিভিন্ন জেলার পৌর এলাকা ও বিজ্ঞাপিত এলাকায় (নোটিফায়েড এরিয়া) কতসংখ্যক চারাগাছ বিতরণ/বিক্রয় করা হইয়াছে;

(গ) উক্ত দুই বছরে কোন জেলায় কত পরিমাণ জমিতে বনসৃজনের পরিকল্পনা ছিল এবং বনসৃজনের প্রকৃত পরিমাণ কত; এবং

(ঘ) বর্তমানে রাজ্যের কত পরিমাণ জমিতে বনাঞ্চল আছে?

**বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) সামাজিক বনসৃজন প্রকল্প ও অন্যান্য বনসৃজন কর্মসূচিতে চারাগাছ বিতরণের ও বিক্রয়ের জেলাওয়ারি তালিকা পেশ করা হল।

(খ) ১৯৮৪-৮৫—২৬ লক্ষ ৫৫ হাজার, ১৯৮৫-৮৬—৩২ লক্ষ ৩১ হাজার।

(গ) জেলাওয়ারি বনসৃজনের পরিকল্পনা এবং প্রকৃত বনসৃজনের পরিমাণের তালিকা পেশ করা হল। চারা বিতরণের মাধ্যমে বনসৃজনের পরিমাণ এই তালিকায় ধরা হয় নি।

(ঘ) ১১,৮৭৯ বর্গ কিলোমিটার পরিমাণ জমি বন হিসাবে নথিভুক্ত।

*Statement referred to in reply to clause "Ka" of unstarred Question No. 169 (Admitted Question No. 878)*

**চারা বিতরণ ও বিক্রয়ের সংখ্যা**

| জেলা | ১৯৮৪-৮৫ সামাজিক বনসৃজন প্রকল্পে (লক্ষ) | ১৯৮৪-৮৫ অন্যান্য কর্মসূচীতে (লক্ষ) | ১৯৮৪-৮৫ মোট (লক্ষ) | ১৯৮৫-৮৬ সামাজিক বনসৃজন প্রকল্পে (লক্ষ) | ১৯৮৫-৮৬ অন্যান্য কর্মসূচিতে (লক্ষ) | ১৯৮৫-৮৬ মোট (লক্ষ) |
|---|---|---|---|---|---|---|
| দার্জিলিং .. | ১৯.৫৪ | ৯.৬৭ | ২৯.২১ | ৩১.৫৮ | ১৩.৬০ | ৪৫.১৮ |
| জলপাইগুড়ি .. | ১৭.৯৫ | ৯.৬৩ | ২৭.৫৮ | ২৩.৭৮ | ১০.৭৮ | ৩৪.৫৬ |
| কোচবিহার .. | ২.৪০ | ২.৮১ | ৫.২১ | ১২.৩৫ | ৯.৭০ | ২২.০৫ |
| বাঁকুড়া .. | ৬২.৪৪ | ৪২.৫১ | ১০৪.৯৫ | ৭৪.৪৭ | ৩৯.৩৯ | ১১৩.৮৬ |
| মেদিনীপুর .. | ৮০.৩৪ | ৫২.৭৫ | ১৩৩.০৯ | ৮৬.৯৫ | ৬৫.৮০ | ১৫২.৭৫ |
| বর্ধমান .. | ৩৬.২৬ | ২২.৭৫ | ৫৯.০১ | ৪০.৭৮ | ২২.৮৩ | ৬৩.৬১ |
| হুগলি .. | ৫.৫০ | ৯.৩৬ | ১৪.৮৬ | ৭.২৮ | ৯.৬৯ | ১৬.৯৭ |
| পুরুলিয়া .. | ৩.৮৫ | ১০৭.৫৮ | ১১১.৪৩ | ৩.৮৫ | ৮৫.৫৫ | ৮৯.৪০ |
| বীরভূম .. | ৩০.২৫ | ১৯.৩১ | ৪৯.৫৬ | ৩২.২৬ | ১২.২৭ | ৪৪.৫৩ |
| মালদা .. | ৬.১৮ | ১৪.০২ | ২০.২০ | ৫.৬০ | ১২.৯১ | ১৮.৫১ |
| পশ্চিম দিনাজপুর .. | ১৫.১২ | ১৫.০১ | ৩০.১৩ | ১৩.৭২ | ১৫.০৪ | ২৮.৭৬ |
| নদীয়া .. | ৫.০৮ | ৮.২৮ | ১৩.৩৬ | ৪.৩৪ | ১৫.৮৩ | ২০.১৭ |
| মুর্শিদাবাদ .. | ২.৪৫ | ১১.৯২ | ১৪.৩৭ | ৩.৩০ | ১৭.৭৩ | ২১.০৩ |
| ২৪-পরগনা .. | ৭.৪২ | ১৩.৬৫ | ২১.০৭ | ১৬.৯৬ | ২৩.৫৪ | ৪০.৫০ |
| হাওড়া .. | ২.৯০ | ৩.৬৪ | ৬.৫৪ | ৬.৭৩ | ৫.৪১ | ১২.১৪ |
| কলিকাতা .. | ০.৯০ | — | ০.৯০ | ০.৯৫ | — | ০.৯৫ |
| মোট .. | ২৯৮.৫৮ | ৩৪২.৮৯ | ৬৪১.৪৭ | ৩৬৪.৯০ | ৩৬০.০৭ | ৭২৪.৯৭ |

*Statement referred to in reply to clause "Ga" of Unstarred Question No. 169 (Admitted Question No. 878)*

**বনসৃজনের পরিকল্পনা এবং পরিমাণ**

| জেলা | | | ১৯৮৪-৮৫ | | ১৯৮৫-৮৬ | |
|---|---|---|---|---|---|---|
| | | | বনসৃজনের পরিকল্পনা (হেক্টার) | বনসৃজনের পরিকল্পনা (হেক্টার) | বনসৃজনের পরিকল্পনা (হেক্টার) | বনসৃজনের পরিকল্পনা (হেক্টার) |
| দার্জিলিং | .. | .. | ১,৬৮৯ | ১,৬৮৯ | ১,৬৫৬ | ১,৬৫৬ |
| জলপাইগুড়ি | .. | .. | ২,৩৯৮ | ২,৩৯৮ | ২,৩১১ | ২,৩১১ |
| কোচবিহার | .. | .. | ২৩২ | ২৩২ | ৪৬০ | ৪৬০ |
| বাঁকুড়া | .. | .. | ৪,২৪০ | ৪,২৪০ | ৪,১০৩ | ৪,১০৩ |
| মেদিনীপুর | .. | .. | ৪,৩২৪ | ৪,৩২৪ | ৫,৪৫৪ | ৫,৪৫৪ |
| বর্ধমান | .. | .. | ১,০৯৯ | ১,০৯৯ | ১,৩২৬ | ১,৩২৬ |
| হুগলি | .. | .. | ৪৭ | ৪৭ | ১০৭ | ১০৭ |
| পুরুলিয়া | .. | .. | ৮৭০ | ৮৭০ | ১,০৪৬ | ১,০৪৬ |
| বীরভূম | .. | .. | ১,৮০৮ | ১,৮০৮ | ১,৪৯৭ | ১,৪৯৭ |
| মালদা | .. | .. | ২৭৯ | ২৭৯ | ২৩৭ | ২৩৭ |
| পশ্চিম দিনাজপুর | .. | .. | ৪৭১ | ৪৭১ | ৪৭১ | ৪৭১ |
| নদীয়া | .. | .. | ১১৯ | ১১৯ | ২২৮ | ২২৮ |
| মুর্শিদাবাদ | .. | .. | ১৮৯ | ১৮৯ | ৩৭৫ | ৩৭৫ |
| চব্বিশপরগনা | .. | .. | ২৬৬ | ২৬৬ | ১২৫ | ১২৫ |
| হাওড়া | .. | .. | ৫০ | ৫০ | ১১০ | ১১০ |
| কলিকাতা | .. | .. | — | — | — | — |
| মোট | .. | .. | ১৮,০৮১ | ১৮,০৮১ | ১৯,৫০৬ | ১৯,৫০৬ |

**বন্ধ কারখানা ও বেকার শ্রমিক**

১৭০। (অনুমোদিত প্রশ্ন নং ৯১৮।) **শ্রী আনিসুর রহমান বিশ্বাস ঃ** শ্রম বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৮৫ সালের ৩১শে ডিসেম্বর পর্যন্ত পশ্চিমবঙ্গে বন্ধ কল-কারখানার সংখ্যা কত;

(খ) উক্ত বন্ধ কল-কারখানাগুলিতে বেকার শ্রমিকের সংখ্যা কত; এবং

(গ) এই বন্ধ কল-কারখানাগুলি খোলার জন্য সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**শ্রম বিভাগের মন্ত্রী ঃ** (ক) ১০৪ (ক্লোজারের জন্য)।

(খ) ১৪,৮৫০।

(গ) অতীতে আলাপ-আলোচনা চালানো হয়েছে এবং প্রয়োজনীয় ক্ষেত্রে এখনও আলাপ-আলোচনা চলছে।

## অপারেশন বর্গা সম্পর্কে সরকারি পরিকল্পনা

**১৭১।** (অনুমোদিত প্রশ্ন নং ৯৩০।) **শ্রী আনিসুর রহমান বিশ্বাস ঃ** ভূমি ও ভূমি-সংস্কার বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) অপারেশন বর্গা সম্পর্কে প্রচারের কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা; এবং

(খ) থাকিলে, উক্ত ব্যাপারে কি কি ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে?

**ভূমি ও ভূমিসংস্কার বিভাগের মন্ত্রী ঃ** (ক) অপারেশন বর্গা সম্পর্কে পুরাতন নির্দেশ অনুযায়ী কাজ হইতেছে। সুতরাং এই বিষয়ে নূতন করিয়া প্রচারের কোনও পরিকল্পনা সরকারের নাই।

(খ) প্রশ্ন ওঠে না।

## বাঁকুড়ায় অর্থ তছরূপ সংক্রান্ত মামলা

**১৭২।** (অনুমোদিত প্রশ্ন নং ৯৬৭।) **শ্রী অনুপকুমার চন্দ্র** ও **শ্রী কাশীনাথ মিশ্র ঃ** স্বরাষ্ট্র (প্রশাসন) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, অর্থ তছরূপের অভিযোগ সংক্রান্ত বহু মামলা বাঁকুড়া জেলা-শাসকের নিকট তদন্তের জন্য পড়ে আছে;

(খ) সত্য হলে, বর্তমানে ঐরূপ মামলার সংখ্যা কত ও নিষ্পত্তি না হওয়ার কারণ কি;

(গ) উক্ত মামলাগুলি নিষ্পত্তির জন্য কি কি ব্যবস্থা নেওয়া হয়েছে; এবং

(ঘ) তদন্তের ভার কোনও শ্রেণীর অফিসারদের উপর দেওয়া হয়েছে?

**স্বরাষ্ট্র (কর্মিবৃন্দ ও প্রশাসনিক সংস্কার) বিভাগের মন্ত্রী ঃ** (ক) হ্যাঁ, কিছু অর্থ তছরূপ সংক্রান্ত মামলা তদন্তাধীন আছে।

(খ) বর্তমানে ঐরূপ মামলার সংখ্যা বিয়াল্লিশ। পুলিশি তদন্ত চলিতেছে।

(গ) উক্ত বিয়াল্লিশটি মামলার মধ্যে চারটিতে শীঘ্রই চার্জশীট দেওয়া হইবে এবং বাকিগুলি সত্বর নিষ্পত্তির জন্য এস পি (ডি ই বি)-কে তাগিদ দেওয়া হইয়াছে।

(ঘ) তদন্তের ভার এস পি (ডি ই বি) বাঁকুড়ার উপর ন্যস্ত আছে।

**পুরুলিয়া জেলায় বিভিন্ন খনিজ পদার্থ**

১৭৩। (অনুমোদিত প্রশ্ন নং ১২১১।) **শ্রী ধ্রুবেশ্বর চট্টোপাধ্যায়ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পুরুলিয়া জেলায় কি কি খনিজ পদার্থ আছে ও তাহাদের আনুমানিক পরিমাণ কত; এবং

(খ) উক্ত পদার্থ উত্তোলনের জন্য সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন?

**শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রীঃ** (ক) এ পর্যন্ত পুরুলিয়া জেলায় তামা, চিনামাটি, ফায়ার ক্লে, পোজোলেনিক ক্লে, চুনাপাথর, রক ফসফেট, কোয়ার্টজাইট, কোয়ার্জ এবং ফেলসপার খনিজ পদার্থসমূহের সন্ধান পাওয়া গিয়াছে।

**আনুমানিক পরিমাণ**

(১) তামা—০.২ মিলিয়ন টন যাহাতে শতকরা ১.৫ ভাগ তামা আছে।

(২) চিনামাটি—৩৫ মিলিয়ন টন।

(৩) ফায়ার ক্লে—২৫ মিলিয়ন টন।

(৪) পোজোলেনিক ক্লে—১.৬ মিলিয়ন টন।

(৫) চুনাপাথর—২০ মিলিয়ন টন।

(৬) রক ফসফেট—১০ মিলিয়ন টন।

(৭) কোয়ার্টাজাইট—২.৩ মিলিয়ন টন।

(৮) কোয়ার্জ এবং ফেলসপার—১০ মিলিয়ন টন।

(খ) পশ্চিমবঙ্গ সরকার উক্ত খনিজ পদার্থসমূহ উত্তোলনের জন্য নিম্নলিখিত ব্যবস্থা অবলম্বন করিয়াছেন ঃ—

(১) **রক ফসফেট**—পশ্চিমবঙ্গ সরকারের সংস্থা ওয়েস্ট বেঙ্গল মিনারেল ডেভেলপমেন্ট অ্যান্ড ট্রেডিং কর্পোরেশনের পরিচালনাধীনে পুরুলিয়া বেলডিতে একটি রক ফসফেটের খনি আছে। উক্ত খনি হইতে উত্তোলিত রক ফসফেটকে কর্পোরেশনের রাঙ্গাডিস্থিত কারখানায় গুঁড়া করিয়া সরাসরি ব্যবহারের সার হিসাবে বিক্রয় করা হইতেছে।

(২) **ফায়ার ক্লে**—পশ্চিমবঙ্গ সরকারের সংস্থা ওয়েস্ট বেঙ্গল মিনারেল ডেভেলপমেন্ট কর্পোরেশন-এর পরিচালনাধীনে পুরুলিয়া মালতীতে একটি ফায়ার ক্লে-র খনি আছে। উক্ত খনি হইতে উত্তোলিত ফায়ার ক্লে প্রধানত ভারত সরকারের সংস্থা ভারত রিফ্র্যাক্টরিজ লিঃ-এ সরবরাহ করা হইতেছে।

(৩) **চুনাপাথর**—পুরুলিয়ার চুনাপাথর নিচু মানের এবং পরিশোধন না করিলে

ব্যবহারপযোগী হয় না। কিন্তু পরিশোধনের পদ্ধতি ব্যয়বহুল। তবে সিলেকটিভ মাইনিং-এর দ্বারা মিনি সিমেন্ট প্ল্যান্ট-এ ব্যবহার করা যাইতে পারে। ইতিমধ্যে মিনি সিমেন্ট প্ল্যান্টে ব্যবহারের সম্ভাব্যতা জানার জন্য কিছু নমুনা জোড়হাটের রিজিওন্যাল রিসার্চ ল্যাবোরেটারিতে প্রেরণ করা হইয়াছে।

(৪) **কোয়ার্জ ও ফেলসপার এবং চিনামাটি**—পশ্চিমবঙ্গ সরকারের সংস্থা সিরামিক ডেভেলপমেন্ট কর্পোরেশন পুরুলিয়ায় স্যানিটারি দ্রব্য উৎপাদনের উদ্যোগ রূপায়ণের পথে অগ্রসর হইতেছেন।

(৫) ইহা ছাড়াও ডাইরেক্টরেট অফ মাইনস অ্যান্ড মিনারেলস এবং ওয়েস্ট বেঙ্গল মিনারেল ডেভেলপমেন্ট ট্রেডিং কর্পোরেশন পুরুলিয়ায় অন্যান্য খনিজ পদার্থ লইয়া প্রসপেকটিং করিতেছেন।

### অযোধ্যা পাহাড়ে পর্যটকদের সুবিধার জন্য সরকারি ব্যবস্থা

**১৭৪**। (অনুমোদিত প্রশ্ন নং ১২২৩।) **শ্রী ধ্রুবেশ্বর চট্টোপাধ্যায় ঃ** পর্যটন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৮৪-৮৫ সালে পুরুলিয়া জেলার অযোধ্যা পাহাড়ে মোট কতজন পর্যটক এসেছিলেন;

(খ) ঐ স্থানে পর্যটকদের সুযোগসুবিধা বাড়ানোর জন্যে নতুন কোনও পরিকল্পনা সরকারের আছে কি; এবং

(গ) ঐ স্থানে যাতায়াতের অসুবিধা দূর করার জন্যে কি কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**পর্যটন বিভাগের মন্ত্রী ঃ** (ক) ২,৯৩৮ জন।

(খ) হ্যাঁ, আটটি পর্যটক কুটির নির্মাণের জন্য ৮.৫২ লক্ষ টাকার কেন্দ্রীয় অনুমোদন আছে। তন্মধ্যে ২.১৩ লক্ষ টাকা মঞ্জুর হয়েছে। ঐ অর্থে একটা কুটিরের নির্মাণকার্য সমাপ্ত প্রায়, বাকি টাকা চাওয়া হয়েছে।

(গ) যাতায়াতের অসুবিধা দূর করার জন্য কমপ্রিহেনসিভ এরিয়া ডেভেলপমেন্ট কর্পোরেশন ও জেলা পরিষদ চেষ্টা করছেন। শিরকাবাদ থেকে অযোধ্যা পাহাড়ে যাওয়ার পথ সম্পূর্ণ প্রায়। বাঘমুন্ডি দিয়ে ওঠার পথও তৈরি হচ্ছে।

### প্রান্তিক তাঁতী ও তাঁতহীন তাঁতীদের জন্য গঠিত সমবায় সমিতি

**১৭৫**। (অনুমোদিত প্রশ্ন নং ১৩৮৪।) **শ্রী নুরুল ইসলাম চৌধুরি ঃ** কুটির ও ক্ষুদ্রায়তন শিল্পবিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৮৪-৮৫ সালে মুর্শিদাবাদ জেলার প্রান্তিক তাঁতী ও তাঁতহীন তাঁতীদের জন্য কয়টি সমবায় সমিতি সংগঠিত হইয়াছে (ব্লকওয়ারি হিসাব); এবং

(খ) উক্ত সমিতিগুলির প্রত্যেকটিতে মোট কতজন তাঁতী সদস্য আছেন?

**কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের মন্ত্রী ঃ** (ক) মোট নয়টি যথা ঃ—

| | | | | |
|---|---|---|---|---|
| (১) | ভরতপুর ব্লক | ... | ... | ১টি |
| (২) | বহরমপুর ব্লক | ... | ... | ২টি |
| (৩) | খড়গ্রাম ব্লক | ... | ... | ৪টি |
| (৪) | রানিনগর ব্লক | ... | ... | ১টি |
| (৫) | বারএগ্রা ব্লক | ... | ... | ১টি |
| | মোট | ... | ... | ৯টি |

| | | | | |
|---|---|---|---|---|
| (খ) | ব্লকের নাম | | | সদস্য সংখ্যা |
| (১) | ভরতপুর | ... | ... | ১০০ |
| (২) | বহরমপুর | ... | ... | ৬৩ |
| (৩) | ঐ | ... | ... | ৫০ |
| (৪) | খড়গ্রাম | ... | ... | ৫১ |
| (৫) | ঐ | ... | ... | ৫১ |
| (৬) | ঐ | ... | ... | ৫৩ |
| (৭) | ঐ | ... | ... | ৫৩ |
| (৮) | রানিনগর | ... | ... | ৬৯ |
| (৯) | বারএগ্রা | ... | ... | ৬৯ |

**কোচবিহার পলিটেকনিকের ইনটেক ক্যাপাসিটির পরিমাণ**

**১৭৬।** (অনুমোদিত প্রশ্ন নং ১৫৪৩।) **শ্রী বিমলকান্তি বসু ঃ** শিক্ষা (উচ্চতর) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কোচবিহার পলিটেকনিকের ইনটেক ক্যাপাসিটি কত; এবং

(খ) উক্ত সংখ্যা বৃদ্ধির কোনও প্রস্তাব সরকারের বিবেচনাধীন আছে কি?

**শিক্ষা (উচ্চতর) বিভাগের মন্ত্রী ঃ** (ক) কোচবিহার পলিটেকনিকের ইনটেক ক্যাপাসিটি মোট নব্বই।

| | | | |
|---|---|---|---|
| সিভিল ইঞ্জিনিয়ারিং | ... | ... | ৩০ |
| ইলেকট্রিক্যাল | ... | ... | ৩০ |
| মেকানিক্যাল | ... | ... | ৩০ |

(খ) উক্ত সংখ্যাবৃদ্ধির কোনও প্রস্তাব আপাতত সরকারের নাই।

**পশ্চিমবঙ্গে কৃষক পরিবারের সংখ্যা**

**১৭৭।** (অনুমোদিত প্রশ্ন নং ১৫৫৯।) **শ্রী বিমলকান্তি বসু ঃ** ভূমি ও ভূমিসংস্কার বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহ করিয়া জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে বর্তমানে মোট কৃষক পরিবারের সংখ্যা কত; এবং

(খ) উক্ত কৃষক পরিবারের মধ্যে ভূমিহীন ক্ষেতমজুর, বর্গাদার, ক্ষুদ্র চাষী ও প্রান্তিক চাষী পরিবারের সংখ্যা কত?

**ভূমি ও ভূমিসংস্কার বিভাগের মন্ত্রীঃ** (ক) ১৯৮০-৮১ সালের কৃষি-গণনা অনুযায়ী কৃষক পরিবারের মোট সংখ্যা ৫৮,৭৭,৬৪৯।

(খ) ভূমিহীন ক্ষেতমজুরের সংখ্যা জানা নেই। ১৯৮৫ সালের ডিসেম্বর মাস পর্যন্ত নথিভুক্ত বর্গাদারের সংখ্যা ১৩,৩৭,৫৩৩ জন। ১৯৮০-৮১ সালে সংগৃহীত (কৃষি পরিসংখ্যান) অনুযায়ী ক্ষুদ্র চাষী পরিবারের সংখ্যা ১১,৪৮,৯৩৬ এবং প্রান্তিক চাষী পরিবারের সংখ্যা ৪০,৯৬,০০১।

**বাংলা বা হিন্দি ছবি প্রযোজনার ক্ষেত্রে সরকারি আয় ও ব্যয়**

**১৭৮।** (অনুমোদিত প্রশ্ন নং ১৫৬৩।) **শ্রী বিমলকান্তি বসুঃ** তথ্য ও সংস্কৃতি বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭৭ সাল হইতে ১৯৮৫ সাল পর্যন্ত পশ্চিমবঙ্গ সরকার কি কি বাংলা বা হিন্দি ছবি প্রযোজনা করিয়াছেন (বছরওয়ারি হিসাব); এবং

(খ) ঐ সময়ে এই প্রযোজনা বাবদ রাজ্য সরকারের কত টাকা আয় ও ব্যয় হইয়াছে?

**তথ্য ও সংস্কৃতি বিভাগের মন্ত্রীঃ** (ক) ১৯৭৭ সাল হইতে ১৯৮৫ সাল পর্যন্ত পশ্চিমবঙ্গ সরকার নয়টি শিশুচিত্র সহ মোট চব্বিশটি বাংলা ছবি ও একটি হিন্দি ছবি প্রযোজনা করেছেন। পরিচালকের নাম সহ ছবিগুলির প্রযোজনার বছরওয়ারি হিসাব নিচে দেওয়া হল।

(খ) উক্ত সময়ে ছবিগুলির প্রযোজনা বাবদ রাজ্য সরকারের আনুমানিক ২৭,৩০,৬৩১.০৮ টাকা আয় হয়েছে এবং ১,৪৫,০৭,০৫০.৬৬ টাকা ব্যয় হয়েছে।

*Statement referred to in reply to clause "Ka" of unstarred Question No. 178 (Admitted Question No. 1563)*

১৯৭৭ সাল হইতে ১৯৮৫ সাল পর্যন্ত রাজ্যসরকার কর্তৃক প্রযোজিত নয়টি শিশুচিত্র সহ ২৫টি কাহিনীচিত্রের বছরওয়ারি হিসাব

| ছবির নাম | | পরিচালকের নাম | প্রযোজনার বছর |
|---|---|---|---|
| | | কাহিনী চিত্র | |
| ১। গণদেবতা | .. | শ্রী তরুণ মজুমদার | ১৯৭৭-৭৮ |
| ২। হীরক রাজার দেশে | .. | শ্রী সত্যজিত রায় | ১৯৭৮-৭৯ |
| ৩। পরশুরাম | .. | শ্রী মৃণাল সেন | |

| | | | | |
|---|---|---|---|---|
| ৪। | ঝড় | .. | শ্রী উৎপল দত্ত | ১৯৭৯-৮০ |
| ৫। | নাগপাশ | .. | শ্রী রাজেন তরফদার | ১৯৭৯-৮০ |
| ৬। | আরোহণ (হিন্দী) | .. | শ্রী স্যাম বেনেগল | |
| ৭। | ছোট বকুলপুরের যাত্রী | .. | শ্রী পূর্ণেন্দু পত্রী | ১৯৮০-৮১ |
| ৮। | প্রাগৈতিহাসিক | .. | শ্রী জোছন দস্তিদার | |
| ৯। | যাকে ঘুম দিতে হয় | .. | শ্রী সৈকত ভট্টাচার্য | |
| ১০। | মধুবন | .. | অজয় কর | ১৯৮১-৮২ |
| ১১। | দেবীগর্জন | .. | শ্রী পীযূষ গাঙ্গুলী | |
| ১২। | কনি | .. | শ্রী সরোজ দে | |
| ১৩। | দখল | .. | শ্রী গৌতম ঘোষ | |
| ১৪। | মহাপৃথিবী | .. | শ্রী বিপ্লব রায়চৌধুরি | |
| ১৫। | গৃহযুদ্ধ | .. | শ্রী বুদ্ধদেব দাশগুপ্ত | |
| ১৬। | চোখ | .. | শ্রী উৎপলেন্দু চক্রবর্তী | |
| | | | শিশুচিত্র | |
| ১৭। | মেঘের খেলা | .. | শ্রী মোহিত চট্টোপাধ্যায় | |
| ১৮। | পাহাড় থেকে সাগরে | .. | শ্রী শান্তি পি চৌধুরি | ১৯৭৯-৮০ |
| ১৯। | ছেলেটা | .. | শ্রী সন্তোষ ঘোষাল | |
| ২০। | বন্দুকবাজ | .. | শ্রী গৌতম গুপ্ত | |
| ২১। | বিজ্ঞান ও তার আবিষ্কার | .. | শ্রী বুদ্ধদেব দাশগুপ্ত | |
| ২২। | স্বাধীনতা সংগ্রামে বাংলা | .. | শ্রী জ্যোতির্ময় রায় | |
| ২৩। | শ্রম ও মানুষের বিকাশ | .. | শ্রী জে এল অধিকারী | ১৯৮০-৮১ |
| ২৪। | ভোম্বল সর্দার | .. | শ্রী নৃপেন গাঙ্গুলী | |
| ২৫। | দৈত্যিদানার ছানা | .. | শ্রী অমিতাভ মিত্র | |

## ক্যানিং বাজারের ড্রেন সংস্কার

**১৭৯।** (অনুমোদিত প্রশ্ন নং ১৬৩৮।) **শ্রী সুভাষ নস্কর ঃ** উন্নয়ন ও পরিকল্পনা (সুন্দরবন এলাকা) বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্তমানে ক্যানিং বাজারে ড্রেন সংস্কারের জন্য কত টাকা বরাদ্দ করা হয়েছে;

(খ) কোনও ঠিকাদার দ্বারা ঐ কাজ করা হচ্ছে;

(গ) ঐ কাজের তত্ত্বাবধানে কোনও সাব-অ্যাসিস্ট্যান্ট ইঞ্জিনিয়ার নিযুক্ত আছেন কি; এবং

(ঘ) থাকলে, ঐ সাব-অ্যাসিস্ট্যান্ট ইঞ্জিনিয়ারের নাম কি?

**উন্নয়ন ও পরিকল্পনা (সুন্দরবন এলাকা) বিভাগের মন্ত্রী ঃ** (ক) ড্রেন সংস্কারের জন্য বরাদ্দ ১২,২২,৩৪৯ টাকা, পুরা স্কীমের জন্য আনুমানিক বরাদ্দ ১৮,২১,৯৪৭ টাকা।

(খ) গডসন্স্ (কনস্ট্রাকটার)।

(গ) হ্যাঁ, আছেন।

(ঘ) শ্রী দিলীপকুমার মজুমদার।

### পশ্চিমবঙ্গে জ্বালানী কয়লার চাহিদা ও সরবরাহের পরিমাণ

**১৮০।** (অনুমোদিত প্রশ্ন নং ১৭০৪।) **শ্রী মাধবেন্দু মোহান্ত ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে বছরে বিভিন্ন ধরনের কয়লার চাহিদা কত; এবং

(খ) ১৯৮৪-৮৫ সনে কত সরবরাহ পাওয়া গেছে?

**খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রী ঃ** (ক) খাদ্য দপ্তর শুধুমাত্র জ্বালানী কয়লা সরবরাহ ও বিতরণের ব্যাপারে প্রশাসনিক তদারকি করিয়া থাকেন। এখানে জ্বালানী কয়লার (সফ্‌ট কোক) চাহিদা বৎসরে আনুমানিক বার লক্ষ মেট্রিক টন।

(খ) ১৯৮৪-৮৫ সনে কোনও ইন্ডিয়া লিমিটেড কর্তৃক প্রকৃত সরবরাহের পরিমাণ ছয় লক্ষ কুড়ি হাজার আটশত ছাপ্পান্ন মেট্রিক টন।

### জাতীয় উন্নয়ন পরিষদের বৈঠক

**১৮১।** (অনুমোদিত প্রশ্ন নং ১৭২৯।) **শ্রী আনিসুর রহমান বিশ্বাস ঃ** মুখ্যমন্ত্রীর সচিবালয় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রী ষষ্ঠ যোজনা রূপায়ণকালের সময়সীমার মধ্যে জাতীয় উন্নয়ন পরিষদের বৈঠকে যোগদানের জন্য কতবার এবং কোন কোন তারিখে আমন্ত্রণ পেয়েছেন?

**মুখ্যমন্ত্রীর সচিবালয় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** ষষ্ঠ যোজনা রূপায়ণকালের সময়সীমার মধ্যে জাতীয় উন্নয়ন পরিষদের বৈঠকে যোগদানের জন্য আমি মোট চার বার আমন্ত্রণ পেয়েছি। বৈঠকগুলির তারিখ যথাক্রমে—

(১) ৩০ এবং ৩১ আগস্ট, ১৯৮০

(২) ১৩ এবং ১৪ ফেব্রুয়ারি, ১৯৮১

(৩) ১৪ মার্চ, ১৯৮২

(৪) ১২ এবং ১৩ জুলাই, ১৯৮৪।

### বুধপুর-পায়রাচালী রাস্তা নির্মাণে মঞ্জুরীকৃত অর্থের পরিমাণ

১৮২। (অনুমোদিত প্রশ্ন নং *১৮৮০।) **শ্রী কমলাকান্ত মাহাতো ঃ** গত ৪-৪-১৯৮৫ তারিখের প্রশ্ন নং *৩৮৭ (অনুমোদিত প্রশ্ন নং *১৮৪৩)-এর উত্তর উল্লেখপূর্বক পূর্ত বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক উত্তর দেবেন কি—

(ক) বুধপুর ব্রিজ হতে পায়রাচালী সংযোগকারি রাস্তাটি নির্মাণের জন্য কোনও অর্থ বরাদ্দ ও মঞ্জুর করা হয়েছে কি; এবং

(খ) "ক" প্রশ্নের উত্তর "হ্যাঁ" হলে, কবে নাগাত ঐ রাস্তার কাজ শুরু হবে বলে আশা করা যেতে পারে?

**পূর্ত বিভাগের মন্ত্রী ঃ** (ক) বুধপুর-পায়রাচালী রাস্তাটির জন্য ১৯৮৫-৮৬ সালে ১ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছিল।

(খ) জমি অধিগ্রহণ, দরপত্র আহ্বান, ইত্যাদি প্রাথমিক কাজগুলি শেষ হলেই রাস্তার কাজ শুরু হবে বলে আশা করা যায়।

### আসানসোল মহকুমায় অব্যবহার্য জমি

১৮৩। (অনুমোদিত প্রশ্ন নং ১৯২৭।) **শ্রী বামাপদ মুখার্জি ঃ** ভূমি ও ভূমিসংস্কার বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, আসানসোল মহকুমায় কয়লাখনি অঞ্চলে ধসে যাওয়া, বসে যাওয়া এবং আগুনে জ্বলা অব্যবহার্য জমির পরিমাণ কত (মৌজাওয়ারি হিসাব)?

**ভূমি ও ভূমিসংস্কার বিভাগের মন্ত্রী ঃ** এবংবিধ জমির বিবরণ সম্বলিত একটি মৌজাওয়ারি বিবরণ উত্তরের সঙ্গে সংযোজিত হল।

*Statement referred to in reply to the Unstarred question No. 183 (Admitted question No. 1927)*

**Land rendered unfit for use due to Land slide or land sinking or burning in coalfield areas under Asansol sub-division**

| Sl. No. | Name of mouza | Area in acre (approx.) |
|---|---|---|
| 1. | Fatepur .. .. .. .. | 10.80 |
| | (Fatepur Vill. and G.T. Road) Part .. .. | 2.00 |
| 2. | Barachak .. .. .. .. | 11.50 |
| 3. | Garparia .. .. .. .. | 8.00 |
| 4. | Patmohana .. .. .. .. | 4.00 |
| 5. | Dishergarh .. .. .. .. | 9.50 |

| | | |
|---|---|---|
| 6. | Sitalpur .. .. .. .. | 14.19 |
| 7. | Jasaidi .. .. .. .. | 21.19 |
| 8. | Sanctoria .. .. .. .. | 39.65 |
| 9. | Radhanagar .. .. .. .. | 16.98 |
| 10. | Aldih .. .. .. .. | 12.54 |
| 11. | Damagoria .. .. .. .. | 32.62 |
| 12. | Indkata .. .. .. .. | 29.30 |
| 13. | Radhanagar .. .. .. .. | 6.20 |
| 14. | Aldihi .. .. .. .. | 8.15 |
| 15. | Bamandiha .. .. .. .. | 7.40 |
| 16. | Sodepur .. .. .. .. | 12.50 |
| 17. | Nithani .. .. .. .. | 4.10 |
| 18. | Chinakuri .. .. .. .. | 9.60 |
| 19. | Neamatpur .. .. .. .. | 8.50 |
| 20. | Lachipur .. .. .. .. | 8.40 |
| 21. | Kendua .. .. .. .. | 2.40 |
| 22. | Barakar (Jhanakpura and Farasadangal) .. .. | 10.40 |
| 23. | Ramnagar .. .. .. .. | 6.30 |
| 24. | Benali .. .. .. .. | 4.56 |
| 25. | Mithapur .. .. .. .. | 2.83 |
| 26. | Jamuria and Nandi .. .. .. .. | 5.18 |
| 27. | Parasea .. .. .. .. | 22.00 |
| 28. | Kenda .. .. .. .. | 16.50 & 74 |
| 29. | Dobrana and Kenda .. .. .. .. | 24.00 |
| 30. | Nimcha .. .. .. .. | 400.00 |
| 31. | Beliabathan .. .. .. .. | 200.00 |
| 32. | Amkula .. .. .. .. | 30.00 |

**শহীদ প্রফুল্ল চাকী ও হরেন মুন্সীর স্মৃতিরক্ষা প্রকল্প**

**১৮৪।** (অনুমোদিত প্রশ্ন নং ১৯৪২।) **শ্রী অমলেন্দ্র রায়ঃ** গত ৬-৩-১৯৮৬ তারিখের প্রশ্ন নং ৪০ (অনুমোদিত প্রশ্ন নং ২৩)-এর উত্তর উল্লেখে পূর্তবিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাইবেন কি—

(ক) শহীদ প্রফুল্ল চাকীর মূর্তি বসানোর স্থান নির্বাচনে বিলম্বের কারণ কি; এবং

(খ) শহীদ হরেন মুন্সীর স্মৃতিরক্ষার কোনও পরিকল্পনা না থাকার কারণ কি?

**পূর্ত বিভাগের মন্ত্রীঃ** (ক) উপযুক্ত স্থানাভাব।

(খ) আর্থিক অপ্রতুলতা।

**বনগ্রাম পৌরসভায় বিদ্যুৎ বিভাগের অনাদায়ি অর্থ**

**১৮৫।** (অনুমোদিত প্রশ্ন নং ১৯৮২।) **শ্রী ভূপেন্দ্রনাথ শেঠঃ** বিদ্যুৎ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ফেব্রুয়ারি, ১৯৮৬ পর্যন্ত বনগ্রাম পৌরসভায় বিদ্যুৎ সরবরাহের জন্য বিদ্যুৎ বিভাগের কত টাকা অনাদায়ি আছে; এবং

(খ) ঐ শহরে পৌরসভার মাধ্যমে বিদ্যুৎ সরবরাহ করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না?

**বিদ্যুৎ বিভাগের মন্ত্রীঃ** (ক) টাঃ ২,৯৩,১৯৬.০০ (দুই লক্ষ তিরানব্বই হাজার একশত ছিয়ানব্বই টাকা মাত্র)।

(খ) এই ধরনের কোনও পরিকল্পনা নেই।

**পশ্চিমবঙ্গে ডি এম এস ডিগ্রি**

**১৮৬।** (অনুমোদিত প্রশ্ন নং ২০৭২।) **শ্রী লালবিহারী ভট্টাচার্যঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে ৩১-৩-৮৬ পর্যন্ত মোট কত ছাত্রছাত্রী বি এম এস ডিগ্রি নিয়ে বেরিয়েছে ;

(খ) তাদের কি সরকারি চাকুরি দেওয়ার কোনও পরিকল্পনা আছে;

(গ) ডি এম এস ডিগ্রিধারীদের জন্য পি এস সি-র প্যানেল করার কোনও ব্যবস্থা আছে কি;

(ঘ) 'গ' প্রশ্নে উত্তর 'হ্যাঁ' হলে, তাদের কিভাবে নিয়োগ করা হয়; এবং

(ঙ) ৫-৬ বৎসর ধরে এত টাকা খরচ করে যারা পাশ করেছে তাদের ভবিষ্যৎ কি?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রীঃ** (ক) বি এম এস নামে কোনও ডিগ্রি দেওয়া হয় না।

(খ), (গ), (ঘ) ও (ঙ) প্রশ্ন ওঠে না।

### বাঁকুড়া জেলায় ইন্ডাস্ট্রিয়াল কমপ্লেক্স স্থাপন

**১৮৭।** (অনুমোদিত প্রশ্ন নং ২০৭৮।) **শ্রী লালবিহারী ভট্টাচার্য ঃ** কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে গত বাজেটে বাঁকুড়া জেলার বড়জোড়ায় ইণ্ডাস্ট্রিয়াল কমপ্লেক্স স্থাপন করিবার জন্য ২০ লক্ষ টাকা বরাদ্দ করা সত্ত্বেও উহার কাজ শুরু হয় নাই; এবং

(খ) সত্য হইলে উক্ত কাজ কবে নাগাদ শুরু হইবে বলিয়া আশা করা যায়?

**কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের মন্ত্রী ঃ** (ক) না।

(খ) এ প্রশ্ন ওঠে না।

### মেদিনীপুর জেলার গোবরা গ্রাম পঞ্চায়েতের বিরুদ্ধে অভিযোগ

**১৮৮।** (অনুমোদিত প্রশ্ন নং ২১৫০।) **শ্রী অবন্তী মিশ্র ঃ** পঞ্চায়েত ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার রামনগর ১ নং ব্লকের অন্তর্গত গোবরা গ্রাম পঞ্চায়েতের প্রধানের বিরুদ্ধে উক্ত গ্রাম পঞ্চায়েতের পাঁচজন সদস্য কর্তৃক গত ৫-৯-৮৫ তারিখে স্বাক্ষরিত কোনো অভিযোগ পশ্চিমবঙ্গ সরকারের পঞ্চায়েত অ্যাণ্ড কমিউনিটি ডেভেলপমেন্ট ডিপার্টমেন্ট, ডিসট্রিক্ট পঞ্চায়েত অফিসার, মেদিনীপুর, বি ডি ও, রামনগর-১ অ্যাণ্ড একজিকিউটিভ অফিসার, রামনগর-১ পঞ্চায়েত সমিতি পাইয়াছেন কি; এবং

(খ) যদি 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হয়, তবে উপরোক্ত অভিযোগ সম্পর্কে গত কয়েক মাসের মধ্যে কোনও তদন্ত করা হয়েছে কি?

**পঞ্চায়েত ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রী ঃ** (ক) হ্যাঁ।

(খ) হ্যাঁ, তদন্ত করা হয়েছে।

### সুবর্ণরেখা নদী ব্যারেজ প্রকল্প

**১৮৯।** (অনুমোদিত প্রশ্ন নং ২১৫৯।) **শ্রী মহেশ্বর মুর্মু ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সুবর্ণরেখা নদী ব্যারেজের কাজ আরম্ভ হইয়াছে কি;

(খ) এ বাবদে খরচের পরিমাণ কত;

(গ) এই খরচ বাবদ কেন্দ্র ও রাজ্য সরকারের দেয় অর্থের পরিমাণ কত; এবং

(ঘ) এ কাজ কবে নাগাত শেষ হইবে বলিয়া আশা করা যায়?

**সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী ঃ** (ক) না।

(খ) সুবর্ণরেখা ব্যারেজ প্রকল্পের আনুমাণিক ব্যয় ২১৪ কোটি ৬৭ লক্ষ টাকা।

(গ) প্রকল্পটির পুরো খরচ পঞ্চবার্ষিক যোজনা খাতে রাজ্য সরকার বহন করিবে। অবশ্য এ ব্যাপারে বিশ্ব ব্যাঙ্কের কাছ থেকে আর্থিক সহায়তা চাওয়া হইয়াছে।

(ঘ) এখনই বলা সম্ভব নয়।

**পূর্ত ও সড়ক বিভাগের অধীনে রোলারের সংখ্যা**

**১৯০।** (অনুমোদিত প্রশ্ন নং ২১৭৮।) **শ্রী সুভাষ গোস্বামী ঃ** পূর্ত বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পূর্ত ও সড়ক বিভাগে বর্তমানে মোট কয়টি রোলার আছে;

(খ) তন্মধ্যে কতগুলি চালু অবস্থায় আছে; এবং

(গ) অচল রোলারগুলির মধ্যে কতগুলি মেরামতযোগ্য এবং কতগুলি সম্পূর্ণ অকেজো (কন্‌ডেমনড)?

**পূর্ত বিভাগের মন্ত্রী ঃ** (ক) ৭২৩টি রোলার আছে।

(খ) ৫২৪টি চালু অবস্থায় আছে।

(গ) অচল রোলারগুলির মধ্যে ১২০টি মেরামতযোগ্য এবং ৭৯টি সম্পূর্ণ অকেজো (কন্‌ডেমনড)।

**সামাজিক বনসৃজন প্রকল্প**

**১৯১।** (অনুমোদিত প্রশ্ন নং ২১৮১।) **শ্রী সুভাষ গোস্বামী ঃ** বন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—১৯৮৫-৮৬ আর্থিক বৎসরে সামাজিক বনসৃজন প্রকল্পে কত হেক্টার জমিতে বনসৃজনের লক্ষ্যমাত্রা ছিল এবং উক্ত লক্ষ্যমাত্রা পূরণের হার কত?

**বন বিভাগের মন্ত্রী ঃ** সামাজিক বনসৃজন প্রকল্পে ১৯৮৫-৮৬ সালের (১) নির্ধারিত লক্ষ্যমাত্রা ২৩,১৩৫ হেক্টার, (২) লক্ষ্যমাত্রা পূরণ—২৮,০৯৪ হেক্টার। পূরণের হার শতকরা ১২১.৪৩ ভাগ।

**নদীয়া জেলার বার্ণিয়া-চাঁদেরঘাট পাকা রাস্তা নির্মাণ**

**১৯২।** (অনুমোদিত প্রশ্ন নং *২২৪৮।) **শ্রী মাধবেন্দু মোহান্ত ঃ** গত ১৪ই মার্চ, ১৯৮৫ তারিখের প্রশ্ন নং *৬ (অনুমোদিত প্রশ্ন নং *৫৩)-এর উত্তর উল্লেখপূর্বক পূর্ত বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) নদীয়া জেলার বার্ণিয়া-চাঁদেরঘাট পাকা রাস্তা নির্মাণের কাজ বর্তমানে কি পর্যায়ে আছে; এবং

(খ) কোন সালে উক্ত রাস্তাটি নির্মাণের প্রকল্প গৃহীত হয়েছে?

**পূর্ত বিভাগের মন্ত্রী ঃ** (ক) রাস্তাটিতে ১০ কিমি মাটির কাজ, ৯ কিমি ঝামা খোয়া ড়াইয়ের কাজ ও ৮ কিমি পীচের কাজ শেষ হয়েছে।

(খ) রাস্তাটির কাজ ১৯৭৫-৭৬ সালে গৃহীত হয়েছে।

**বর্তমানে রাজ্যে কর্মরত চৌকিদারের সংখ্যা**

**১৯৩।** (অনুমোদিত প্রশ্ন নং ২৩০৩।) **শ্রী তারকবন্ধু রায় ঃ** পঞ্চায়েত ও সমষ্টি উন্নয়ন ভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৮৫ সালের ডিসেম্বর মাস পর্যন্ত এ রাজ্যে কতজন চৌকিদার কর্মরত ছিলেন (জেলওয়ারি হিসাব) ; এবং

(খ) বর্তমানে চৌকিদারের কতগুলি পদ শূন্য আছে।

**পঞ্চায়েত ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রী ঃ** (ক) মোট ১৪,৮৯৪ জন। জেলাওয়ারি খ্যা নিম্নরূপ ঃ

| | জেলার নাম | কর্মরত চৌকিদারের সংখ্যা |
|---|---|---|
| (১) | বর্ধমান .. .. .. | ১,৪৬০ |
| (২) | বীরভুম .. .. .. | ৭৬৮ |
| (৩) | বাঁকুড়া .. .. .. | ৩৭৯ |
| (৪) | মেদিনীপুর .. .. .. | ৭৮৭ |
| (৫) | হুগলি .. .. .. | ৩২৩ |
| (৬) | হাওড়া .. .. .. | ৫৮৪ |
| (৭) | ২৪-পরগনা .. .. .. | ৯২৮ |
| (৮) | পুরুলিয়া .. .. .. | ২৪২ |
| (৯) | নদীয়া .. .. .. | ২৫০ |
| ১০) | মুর্শিদাবাদ .. .. .. | ৪৬৩ |
| ১১) | মালদহ .. .. .. | ৩৩৬ |
| ১২) | পশ্চিম দিনাজপুর .. .. .. | ১২৬ |
| ১৩) | জলপাইগুড়ি .. .. .. | ৬৫ |
| ১৪) | কোচবিহার .. .. .. | ৩৩ |
| ১৫) | দার্জিলিং .. .. .. | ১০০ |
| | মোট .. .. .. | ১৪,৮৯৪ |

(খ) বর্তমানে ৫,২৬৪টি পদ শূন্য আছে।

### রবি পেন্টস অ্যান্ড অ্যালায়েড প্রোডাক্টস কারখানার দূষিত গ্যাস নিঃসরণ

১৯৪। (অনুমোদিত প্রশ্ন নং ২৩১২।) **শ্রী অশোক ঘোষ ঃ** পরিবেশ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১১৩ বেনারস রোডে, হাওড়ায় "রবি পেন্টস অ্যান্ড অ্যালায়েড প্রোডাক্টস" কারখানাটির দূষিত নিঃসৃত গ্যাস হতে ঐ এলাকার জনগণের অসুবিধার সৃষ্টি হচ্ছে—এই মর্মে কোনো অভিযোগ সরকারের নিকট এসেছে কি; এবং

(খ) উত্তর 'হ্যাঁ' হলে, সরকার এ বিষয়ে কি ব্যবস্থা নিয়েছেন?

**পরিবেশ বিভাগের মন্ত্রী ঃ** (ক) হ্যাঁ।

(খ) হাওড়ার ৩৮ নং সীতানাথ বসু লেনের শ্রী তারকচন্দ্র সাধুখাঁ এবং অন্যান্য ১৭৭ জনের একটি গণ দরখাস্ত মারফত উক্ত কারখানা কর্তৃক বায়ুদূষণের একটি অভিযোগ বিধায়ক শ্রী অশোক ঘোষ মারফত পাওয়া যায়। ধূম্রোৎপাৎ পরিদর্শক তদন্ত করিতে গিয়ে জানতে পারেন উক্ত কারখানা প্রায় এক মাস যাবৎ বন্ধ আছে। স্থানীয় কোন দায়িত্বশীল ব্যক্তির সহিত যোগাযোগ করতে সক্ষম না হলেও স্থানীয় জনসাধারণ মাঝে মাঝে দুর্গন্ধপূর্ণ গ্যাস ছাড়া বিষয়ে অভিযোগ জানালে উক্ত কারখানা মালিকের উপর ১০-৪-৮৬ তারিখে চিফ ইন্সপেক্টর স্মোক লাইসেন্স আইন অনুযায়ী নোটিশ জারি করেছেন।

### পশ্চিমবঙ্গে অনাদায়ি বকেয়া খাজনা

১৯৫। (অনুমোদিত প্রশ্ন নং ২৩৮০।) **শ্রী ব্রজগোপাল নিয়োগী ঃ** ভূমি ও ভূমি সংস্কার বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে অনাদায়ি বকেয়া খাজনার পরিমাণ কত;

(খ) ঐ অনাদায়ি বকেয়া খাজনার সুদ এ পর্যন্ত কত টাকা হয়েছে;

(গ) ঐ অনাদায়ি খাজনা সুদ সহ আদায়ের জন্যে কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে; এবং

(ঘ) পশ্চিমবঙ্গে সেচ এলাকায় ৪ একর ও অসেচ এলাকায় ৬ একর রায়ত চাষীদের অনাদায়ি বকেয়া খাজনা মকুবের কোনও পরিকল্পনা সরকারের আছে কি?

**ভূমি ও ভূমি সংস্কার বিভাগের মন্ত্রী ঃ** (ক) বাংলা ১৩৯১ সালের শেষে বকেয়া খাজনার পরিমাণ ছিল ৪,১৭,৯২,১৬৪ টাকা।

(খ) বকেয়া খাজনার সুদের পরিমাণ এখনই দেওয়া যাচ্ছে না।

(গ) খাজনা আদায়কারি সর্বস্তরের আধিকারিকদের বকেয়া খাজনা আদায়ের জন্য সর্বপ্রকার প্রচেষ্টা চালাতে জোরদার নির্দেশ দেওয়া হয়েছে। প্রয়োজনে সার্টিফিকেট কেস করেও বকেয়া খাজনা আদায় করার আদেশ দেওয়া হয়েছে।

(ঘ) সেচ এলাকায় ৪ একর এবং অসেচ এলাকায় ৬ একর পর্যন্ত জমির মালিকদের কোনও খাজনা দিতে হয় না। সুতরাং নতুন করে খাজনা মকুবের প্রশ্ন ওঠে না।

## Adjournment Motion

[2-00—2-10 P.M.]

**Mr. Speaker:** Today I have received two notices of adjournment motion. The first is from Shri Kashinath Mishra on the subject of acute scarcity of drinking water in the State especially in Bankura, Purulia, Midnapur, Birbhum and Darjeeling District and the second is from Shri Shamsuddin Ahmed on the subject of acute scarcity of drinking water in the State.

The Minister concerned made a statement on the subject in the House on the 8th April, 1986 in reply to a Calling Attention notice.

Both the motions are, therefore, out of order and as such none of the motion can be read.

## Calling Attention to Matters of Urgent Public Importance

**Mr. Speaker:** I have received 4 notices of Calling Attention, namely :-

1. Confiscation of a V.D.O film of Shri Satyajit Ray—Shri Shamsuddin Ahmed.

2. Non-availability of A.R.V. injections in the districts of Coochbehar and Jalpaiguri—Shri Dinesh Chandra Dakua.

3. Reported movement of Bidi workers in Bankura district—Shri Kashinath Mishra.

4. Endeavour for a separate Gorkha land and steps taken by the Government of West Bengal—Shri Monohar Tirkey, Shri Subhas Goswami and Shri Sushil Kujur.

I have selected the notice of Shri Shamsuddin Ahmed on the subject of confiscation of a V.D.O. film of Shri Satyajit Ray. The Minister-in-Charge may please make a statement today, if possible or give a date.

**Shri Patit Paban Pathak:** On the 30th April, 1986, Sir.

## LAYING OF REPORT

**The Annual Reports of the Public Service Commission, West Bengal for the years from 1975-76 to 1980-81 together with a consolidated memoranda thereon**

**Shri Patit Paban Pathak :** Sir, with your permission I beg to lay the Annual Reports of the Public Service Commission, West Bengal, for the years from 1975-76 to 1980-81 together with a consolidated memoranda thereon.

## The Annual Report of Damodar Valley Corporation and Audit Report for the year 1984-85

**Shri Nani Bhattacharya :** Sir, I beg to lay the Annual Report of the Damodar Valley Corporation and the Audit Report for the year 1984-85.

## Laying of Budget Estimates of Damodar Valley Corporation for the year 1986-87

**Shri Nani Bhattacharya :** Sir, I beg to lay the Budget estimates of Damodar Valley Corporation for the year 1986-87

## MENTION CASES

**শ্রী সরল দেব :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মারফত একটা গুরুত্বপূর্ণ ব্যাপারে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বৃটিশ সৃষ্ট পি আর বি'র ৮০৬ ধারা বাতিল করার জন্য আমি আপনার নিকট দাবি জানাচ্ছি। স্যার, একজন এস আই-এর প্রোমোশনের জন্য ডিপার্টমেন্টাল পরীক্ষার ব্যবস্থা আছে, অথচ আর্মি পুলিশের একজন এস আই-কে ইন্সপেক্টর পদের জন্য ডিপার্টমেন্টাল পরীক্ষা দিতে হয় না, সিনিয়ারিটি বেসিসে তাঁরা প্রোমোশন পান। ভারতবর্ষের অপরাপর অঙ্গ রাজ্যে কোথাও এই জিনিস নেই, অথচ এখানে ডিপার্টমেন্টাল পরীক্ষার নাম করে ব্যাপক দুর্নীতি চলে। এক শ্রেণী আই পি এস অফিসারের স্বজন-পোষণের জন্য একজন এস আই যিনি ডাইরেক্টলি অ্যাপয়েন্টমেন্ট পেলেন তাঁর পরে যাঁরা এলেন তাঁরা ঐ আই পি এস অফিসারের পৃষ্ঠপোষকতার দৌলতে প্রোমোশন পাচ্ছেন। ফলে একটা জটিল অবস্থার সৃষ্টি হচ্ছে। আমি দাবি করছি ৮০৬ ধারা বাতিল করা হোক, ডি টি এস ট্রেনিং-এর ব্যবস্থা করা হোক এবং সিনিয়ারিটির ভিত্তিতে এস আই-দের প্রোমোশন দেওয়া হোক। এই গুরুত্বপূর্ণ ব্যাপারে আমি আপনার মারফত স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয় আমি আপনার মাধ্যমে মাননীয় শ্রম মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে একটি গুরুত্বপূর্ণ বিষয় এখানে উল্লেখ করছি। বিষয়টি হচ্ছে বজবজ নিউ সেন্ট্রাল জুট মিলের ঘটনা' কিন্তু তার আগে মাননীয় অধ্যক্ষ মহাশয়, পারসোন্যাল এক্সপ্ল্যানেশন আকারে বলতে চাই যে ঐ জুট মিলের লক আউট-এর ঘটনার কথা উল্লেখ করতে গিয়ে গত ২১।৪।৮৬ তারিখে এই হাউসে আমাদের মাননীয় সদস্য সুমন্ত হীরা মহাশয় লক আউটের ঘটনার পরিণতি হিসাবে শ্রমিক বিক্ষোভে স্থানীয় বিধায়ক শ্রী ক্ষিতি রায় বর্মনের উপর হামলার বিষয় উল্লেখ করে হামলাকারিদের চিহ্নিত করতে গিয়ে তিনি

[2-10 – 2-20 P.M.]

কিছু কিছু রাজনৈতিক দলের নাম যুক্ত করেছেন এবং সেই রাজনৈতিক দলগুলির মধ্যে আমাদের দলের নামও যুক্ত করা হয়েছে। এই বিষয়টি উল্লেখ করার সময় আমি উপস্থিত ছিলাম না, পরবর্তীকালে জানতে পারলাম। আমি দায়িত্ব নিয়ে বলছি যে এই হামলার ঘটনার সঙ্গে আমাদের দলের কোনও সম্পর্ক নাই। এই অভিযোগ সম্পূর্ণ অসত্য। তিনি অনবধনতাবশত এটা উল্লেখ করেছেন তিনি মিসইনফর্মড হয়েছেন এবং আমাদের দলের নাম করেছেন। স্যার যে বিষয়টি আমি বলতে চেয়েছিলাম যে এই জুটমিলটিতে বেআইনিভাবে লক আউট ঘোষণা করা হয়েছে। ১৬ তারিখে শ্রমিকরা যখন ১১টার সময় টিফিন করতে গিয়েছে, তার পরেই ঠিক ১২টার সময় লক আউট ঘোষণা করা হয়েছে। এবং শ্রমিকদের উপর ভীষণভাবে অত্যাচার করা হয়েছে। স্যার উইদাউট নোটিশ এই লক আউট ঘোষণা করা হয়েছে। পুলিশ শ্রমিকদের উপর ভীষণভাবে অত্যাচার করেছে। এতে প্রায় ৭০ হাজার মানুষ অ্যাফেকটেড হয়ে যাচ্ছে। আমি অনুরোধ করছি সরকার অবিলম্বে এই বিনা নোটিশের লক আউটকে বে-আইনি বলে ঘোষণা করুন এবং কারখানার মালিকদের উপর উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করুন। আমি বলব শ্রমিকদের স্বার্থে যৌথভাবে এবং ঐক্যবদ্ধভাবে আন্দোলন গড়ে তুলুন এবং শ্রমিকদের পারস্পরিক ঐক্য যাতে বিঘ্নিত না হয় তার জন্য সচেষ্ট হউন।

**শ্রী নটবর বাগ্দী ঃ** মিঃ স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে খাদ্য দপ্তর ও অন্যান্য মন্ত্রিসভার সদস্যদের দৃষ্টি আকর্ষণ করে বলছি যে পুরুলিয়া জেলার আদ্রাতে এফ সি আই-এর যে গোডাউন আছে তাতে খাদ্যশস্য আর ধরছে না। ঐ গোডাউন থেকে পুরুলিয়া ও বাঁকুড়া জেলায় রেশনের খাদ্য সরবরাহ করা হয়। কিন্তু তারা আর খাদ্য সরবরাহ করতে পারছে না। খাদ্যশস্য সব নষ্ট হয়ে যাচ্ছে। অতি সত্বর নতুন করে গোডাউন তৈরি করা হোক। তা নাহলে যেভাবে খাদ্যশস্য নষ্ট হচ্ছে তা রোধ করা যাবে না। এবং এই সমস্ত জিনিস পচে যাবার ফলে ঐ এলাকায় যে রকম দুর্গন্ধ বের হতে শুরু হয়েছে এবং এমন সব পোকামাকড় সৃষ্টি হয়েছে, যাতে ওখানকার বসবাসকারিরা সেখানে বাস করতে পারছে না। আমার সাজেশন হচ্ছে শুধু পুরুলিয়া বাঁকুড়া নয়, দরকার হলে কলকাতার শহর এবং তার পার্শ্ববর্তী জেলাগুলিতেও ওখান থেকে রেশনের মাল সরবরাহ করার পারমিশন দেওয়া হোক। তাহলে এইভাবে আর খাদ্যশস্য নষ্ট হবে না। আর একটি কথা ওখানে দীর্ঘ দিন কাজ না হবার ফলে একদিকে যেমন মালপত্র খাদ্যশস্য অপচয় হচ্ছে, অন্য দিকে প্রায় আড়াই শত শ্রমিক বেকার অবস্থায় আছে। এই ব্যাপারে অবিলম্বে ব্যবস্থা গ্রহণ করার জন্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে সভার দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টি হল এই যে, বাঁকুড়া জেলার প্রায় ৩৫টি মাধ্যমেক বিদ্যালয়ে কোনও প্রধান শিক্ষক নেই। সেখানে দীর্ঘদিন ধরে যারা প্রধান শিক্ষকতা করছেন তাদের মর্যাদা দেওয়া হয়নি এই পরিপ্রেক্ষিতে এ সমস্ত স্কুলগুলি একটা অব্যবস্থার মধ্য দিয়ে চলছে। আমার এলাকা বাঁকুড়া ২ নং ব্লকের পুরন্দরপুর স্কুলের প্রধান শিক্ষক অনঙ্গমোহন চট্টরাজ দীর্ঘদিন ধরে তিনি ওখানে আছেন, কিন্তু প্রায় ৫/৬ বছর ধরে কোনও বেতন তিনি পাচ্ছেন না। স্যার, এটা একটা ভয়াবহ অবস্থার মধ্যে যাচ্ছে এবং বাঁকুড়া

জেলার ৩৫টি স্কুলের টিচারদের প্রধান শিক্ষকের মর্যাদা দেওয়া হচ্ছে না। স্যার, ১৯৬২ সাল, ১৯৭০ সাল, ১৯৭৩ সালে এই রকম যারা প্রধান শিক্ষকের কাজ করেছিলেন তাদের প্রধান শিক্ষকের মর্যাদা দেওয়া হয়েছে। কিন্তু বর্তমানে তাদের গ্রহণ করা হচ্ছে না। তাই অবিলম্বে এই বিষয়ে ব্যবস্থা গ্রহণ করা দরকার।

**শ্রী মনোহর তিরকীঃ** মাননীয় স্পিকার, স্যার, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে আপনার মারফত স্বাস্থ্য বিভাগের দৃষ্টি আকর্ষণ করতে চাই। স্যার, আপনি জানেন সমস্ত উত্তরবাংলার একমাত্র মেডিক্যাল কলেজ হচ্ছে নর্থ বেঙ্গল মেডিক্যাল কলেজ হসপিটাল। সিকিম, নেপাল, ভুটান ইত্যাদি বিভিন্ন জায়গা থেকে এই মেডিক্যাল কলেজে রোগী আসে। কিন্তু দুঃখের বিষয় এখনো পর্যন্ত মেডিক্যাল কলেজে যে রকম সুবিধা থাকা উচিত সেই রকম কোনও সুবিধা এখানে নেই। ইদানীং ওখানে ক্যানসার রোগী খুব বেড়ে গেছে। ওখানকার লোকেদের কলকাতায় এসে চিকিৎসা করা সম্ভব নয়। তাই আপনার মারফত স্বাস্থ্যমন্ত্রীকে অনুরোধ করছি যে এই বিষয়ে অবিলম্বে ব্যবস্থা করা হোক। ওখানে ওয়ার্ড করা আছে, ডাক্তার পোস্টেড আছে, কিন্তু বিভাগ চালু করা যাচ্ছে না। তাই সমস্ত বিভাগ চালু করে উত্তরবঙ্গবাসীদের সুবিধা করে দেওয়া হোক।

**শ্রী অরুণকুমার গোস্বামীঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় উচ্চ শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন শ্রীরামপুরে কলেজ অব টেক্সটাইল টেকনোলজি আছে। গত ২১শে এপ্রিল তারিখে সেখানকার প্রিন্সিপ্যাল্ এক অজ্ঞাত কারণে এবং তার ইচ্ছেমতো এই কলেজটি বন্ধ করে দিয়েছেন। স্যার আপনি পশ্চিমবাংলায় দুটি টেক্সটাইল কলেজ আছে, একটি বহরমপুরে, আর একটি শ্রীরামপুরে। এর মধ্যে শ্রীরামপুর কলেজটি উন্নতমানের কলেজ এবং এখানে ছাত্ররা কারিগরি শিক্ষা লাভ করে থাকে। প্রিন্সিপ্যাল্ তার ইচ্ছামতো কলেজটাকে কেমন করে বন্ধ করতে পারেন? এই কলেজটি কিভাবে চলতে পারে এ বিষয়ে দ্রুত হস্তক্ষেপ করার জন্য আমি উচ্চ শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী রবীন্দ্র ঘোষঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার এলাকা দোলোসিমলায় একটি প্রাইমারি স্বাস্থ্যকেন্দ্র আছে। প্রায় ৬ মাস যাবৎ সেখানে কোনও ডাক্তার, নার্স নেই, অচল অবস্থায় পড়ে আছে। গরিব এলাকা। সেখানে প্রতিদিন প্রায় ২০০ মতো রোগী আসে। গ্রামীণ এলাকার এই স্বাস্থ্যকেন্দ্রটি অস্বাস্থ্যকর অবস্থায় পড়ে আছে। স্বাস্থ্যকেন্দ্রটি চালু হলে লোকের উপকার হয়। অবিলম্বে সেখানে যাতে ডাক্তার, নার্স যায় এবং ওষুধের ব্যবস্থা হয় সেদিকে আমি স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**ডাঃ হৈমী বসুঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কলকাতার ৮৬ নং ওয়ার্ডে রমনী চ্যাটার্জি স্ট্রিট এবং ডোভার লেনে দীর্ঘদিন ধরে একটি অদ্ভুত অবস্থা চলেছে, আমি সে সম্পর্কে এই সভায় উল্লেখ করতে চাই। স্যার, আজকে এক বছরের উপর হয়ে গেল সি.এম.ডি.এ. সেখানে কাজ করার নামে বা সেখানে স্যুয়ারেজ লাইন নতুন করে লে করার নামে প্রায় ২৫টি বাড়ির ড্রেন কানেকশন কেটে দিয়েছেন। আজ এক বছরের উপর হয়ে গেল সেখানে এই অবস্থা চলেছে। সি.এম.ডি.এ. ক্যালকাটা মিউনিসিপ্যাল কর্পোরেশন সকলের কাছে আমি

গিয়ে এ ব্যাপারে একটা ব্যবস্থা করার জন্য আপ্রাণ চেষ্টা করেছি, এ এলাকার কাউন্সিলার শ্রী দূর্গা মুখার্জি, তিনিও বিভিন্নভাবে চেষ্টা করেছেন, সেখানে ইন্সপেকশনও হয়ে গিয়েছে কিন্তু আজ প্রায় এক বছরের উপর হয়ে গেল সেই ড্রেন কানেকশন দেওয়া হ'ল না। স্যার, ক্যালকাটা মিউনিসিপ্যাল কর্পোরেশনের রেট পেয়ার্স এরা, এই ২৫টি বাড়ির একতলায় গেলে দেখবেন নোংরা জল, মলমূত্র ইত্যাদিতে একতলা ভেসে যাচ্ছে। এর ফলে সেখানে একটা মারাত্মক অবস্থার সৃষ্টি হয়েছে, যে কোনও সময় একটা মহামারী দেখা দিতে পারে। গোদের উপর বিষফোঁড়ার মতন আর একটি অবস্থার সেখানে সৃষ্টি হয়েছে। এ ওয়ার্ডে ৪টি ডিপটিউবওয়েল ছিল যার একটি মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের বাড়ির কাছে হিন্দুস্থান পার্কে। স্যার, এ টিউবওয়েলটি সমেত ৪টি ডিপ টিউবওয়েলই নষ্ট হয়ে গিয়েছে ফলে ডোভার লেন, রমনী চ্যাটার্জি স্ট্রিট, কেয়াতলা, হিন্দুস্থান পার্ক ইত্যাদি জায়গায় কোথাও জল নেই। স্যার, এইরকম একটা অদ্ভুত অবস্থার প্রতি আমি সংশ্লিষ্ট দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করে বলছি, ক্যালকাটা মিউনিসিপ্যাল কর্পোরেশন ট্যাক্সের পর ট্যাক্স বাড়াচ্ছেন অথচ ট্যাক্স দেবার পর যেগুলি তাদের প্রাপ্য বা যেগুলি তারা নিজেদের পয়সায় করেছিলেন সেগুলি পর্যন্ত কেটে দেওয়া হচ্ছে। এক বছরের উপর হয়ে গেল সেখানে কানেকশন দেওয়া হচ্ছে না ফলে একটা অদ্ভুত অবস্থার সেখানে সৃষ্টি হয়েছে। স্যার, কথায় আছে, 'ভাত দেবার ভাতার নয় কিল মারার গোঁসাই'—এঁরা সেই অবস্থা ওখানে সৃষ্টি করেছেন।

**শ্রী সুধাংশুশেখর মাঝি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী এবং মাননীয় আদিবাসী কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, পশ্চিমবাংলার অনেক জেলায় আদিবাসী অধ্যুষিত গ্রামে বর্তমানে দুস্থ মহিলাদের ভূত বা ডাইনির নামে জরিমানা করা হচ্ছে এবং এমন কি অনেক জায়গায় এই দুস্থ মহিলাদের ভূতের নামে বা ডাইনির নামে খুন পর্যন্ত করা হচ্ছে। স্যার, ডাইনির ব্যাপারে বিভিন্ন জায়গায় যে সব জিনিস হচ্ছে আমি সে ব্যাপারে মাননীয় মন্ত্রী মহাশয়দের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, এই কাজটা করছে মূলত কংগ্রেস (ই) এবং ঝাড়খন্ড মুক্তি মোর্চার লোকরা। আমার অনুরোধ, এ ব্যাপারে অবিলম্বে দোষীদের বিরুদ্ধে শাস্তিমূলক ব্যবস্থা গ্রহণ করা হোক। স্যার, এই প্রসঙ্গে আরো যে কথাটি বলতে চাই সেটা হচ্ছে, এ ব্যাপারে কিছু কিছু সংবাদপত্রে এমনভাবে লেখা হচ্ছে যাতে তারমধ্যে দিয়ে আদিবাসী সমাজের মানুষকে বিভ্রান্ত করা হচ্ছে এবং তাদের সুড়সুড়ি দেওয়া হচ্ছে। আজকালে নাকি একটা লেখা হয়েছে যে সারদা প্রসাদ কিস্কুকে পাওয়া যাচ্ছে না, অথচ সে বাড়িতেই আছে। সংবাদপত্রে যেভাবে প্রচার করা হচ্ছে তাতে মানুষকে বিভ্রান্ত করা ও তাদের সুড়সুড়ি দেওয়া ছাড়া সেটা আর কিছু নয়। এ ব্যাপারে আমি মন্ত্রী মহাশয়দের দৃষ্টি আকর্ষণ করছি।

**মিঃ স্পিকার ঃ** অম্বিকাবাবু আপনি বলার আগে আপনাকে বলি, আপনি যে মেনশন দিয়েছেন তাতে নিজেই বলেছেন যে ব্যাপারটি সাব-জুডিস, হাইকোর্টে বিচারাধীন, তাহলে কি করে হবে?

**শ্রী অম্বিকা ব্যানার্জি ঃ** স্যার, অর্ডার হয়ে গিয়েছে।

**মিঃ স্পিকার ঃ** অর্ডার আছে? তাহলে আগে আমাকে দেখান।

**শ্রী অনিল মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি সংশ্লিষ্ট দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, বাঁকুড়া জেলাতে অনেকগুলি সাবসিডিয়ারি হেল্‌থ সেন্ট র আছে। সেখানে প্রায় ২২টি সাবসিডিয়ারি হেল্‌থ সেন্টারে কোনও ডাক্তার নেই এবং অনেকগুলি সাবসিডিয়ারি হেল্‌থ সেন্টারে নার্স নেই। মাননীয় স্বাস্থ্যদপ্তরের মন্ত্রী মহাশয়ের কাছে আমার অনুরোধ, অবিলম্বে সেখানে ডাক্তার ও নার্স পাঠানো হোক।

[2-20 – 2-30 P.M.]

**শ্রী অম্বিকা ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী বিনয়বাবুর প্রতি একটি বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। মেদিনীপুর জেলার সিংহাপুর গ্রামে মাংরুল পোস্ট অফিসের আন্ডারে প্রতাপচন্দ্র ঘোষ এবং তার পরিবারের প্রায় ২৩ একর জমি ছিল। হঠাৎ দেখা গেল বেআইনিভাবে তার ১৩ একর জমি খাস করে নেওয়া হল। এর পরে তিনি হাই কোর্টে যান এবং হাইকোর্টের অর্ডার পান। জাস্টিস পি. কে বসু অর্ডার দিলেন সেই জমি ফেরত দেবার জন্য। এটা হয়েছিল ১৯৮৪ সালে। ১৯৮৪ সাল থেকে সেই পরিবার, সাধারণ পরিবার, তারা খেতে পাচ্ছে না, তাদের সব জমি খাস হয়ে গেছে। তাদের প্রায় ২৩ একর জমি ছিল সেগুলি সমস্তই নিয়ে নেওয়া হয়েছে। তারা সেখান থেকে বিতাড়িত হয়েছে। সি. পি. এম-এর ক্যাডাররা সেই সমস্ত জমি দখল করে নিয়েছে। এই ঘোষ পরিবার মাননীয় বিনয়বাবুর কাছে বহুবার এসেছেন এবং তাদের অবস্থার কথা বলেছেন। বিনয়বাবু অত্যন্ত সিমপ্যাথেটিক মানুষ, তিনি চেষ্টা করেছেন জমিটা ফেরত পাবার জন্য অথচ দেখা যাচ্ছে তার কথা কেউ শুনছে না। সেখানে সি. পি. এম দলের নিচের তলার ক্যাডাররা তার কথা শুনছে না। বিনয়বাবু নিজে বলেছেন যে আমি কিছু করতে পারছি না। আমি তাই আপনার মাধ্যমে আবার বিনয়বাবুর দৃষ্টি আকর্ষণ করছি যে হয় এই নিচের তলার ক্যাডাররা জমি ফেরত দিয়ে দিক, না হয় তাদের উপযুক্ত কমপেনসেশন দেওয়া হোক। আমি এই হাইকোর্টের অর্ডারটা বিনয়বাবুর কাছে দিয়ে দিচ্ছি।

**শ্রী দেবসরণ ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, নদীয়া জেলার কালিগঞ্জ থানার দেবগ্রামের কাছে ৩৪ নং জাতীয় সড়কের থেকে কাটোয়া পর্যন্ত একটা অতি গুরুত্বপূর্ণ রাস্তা আছে এবং হিজলি মোড় থেকে মেটিয়াগ্রাম পর্যন্ত যে রাস্তাটি আছে, এই দুটো রাস্তা দীর্ঘদিন ধরে মেরামতের অভাবে যানবাহন চলাচলের একেবারে অযোগ্য হয়ে পড়েছে। ইতিমধ্যে বাস, ট্রাক, টেম্পো এবং লরির মালিকরা একটা নোটিশ দিয়েছে যে অবিলম্বে রাস্তা মেরামত না করলে বাস চলাচল বন্ধ হয়ে যাবে। এটা যদি হয় তাহলে সেখানে জনসাধারণকে খুবই দুর্গতির সম্মুখীন হতে হবে। সে জন্য আপনার মাধ্যমে সংশ্লিষ্ট পি. ডবলিউ. র্ডির মন্ত্রী মহাশয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি অবিলম্বে এই রাস্তার যথাযোগ্য মেরামত করার জন্য।

**শ্রী মসলেউদ্দিন আহমেদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পশ্চিম দিনাজপুর জেলার আই. সি. ডি. এস স্কীম সম্পর্কে মাননীয় সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়-এর দৃষ্টি আকর্ষণ করছি। পশ্চিম দিনাজপুর জেলায় ৩টি মহকুমা আছে। সেই ৩টি মহকুমার মধ্যে ইসলামপুর ব্লকে একটি, বালুরঘাট ব্লকে ২টি এবং বালুরঘাট এবং বালুরঘাট শহরাঞ্চলে এই

স্কীম চালু হয়েছে। আবার এই বছর জানতে পারছি যে বালুরঘাটে আবার এই স্কীম মঞ্জুর করা হয়েছে। এই রকম অবস্থায় আমি আপনার মাধ্যমে একথা বলতে চাই যে পশ্চিম দিনাজপুরের মধ্যে রায়গঞ্জ মহকুমা হচ্ছে সব চেয়ে বড়। কিন্তু দুঃখের বিষয় কোনও অদৃশ্য শক্তির প্রভাব এই রায়গঞ্জ মহকুমার একটি ব্লকেও এটা গ্রহণ করা হয়নি। সে জন্য আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয়ের শুভ দৃষ্টি এই বিষয়ে আকৃষ্ট করছি।

**শ্রী লক্ষ্মণ চন্দ্র শেঠ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে কলকাতা বিশ্ববিদ্যালয়ের টেকনোলজিক্যাল ফ্যাকাল্টির একটি বিষয়ে আমাদের রাজ্যের মাননীয় উচ্চ শিক্ষামন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। বি. এস. সিতে পাশ করার পরে বি. টেকে ভর্তি হতে হয়। তারপরে সেটা পাশ করার পরে তারা চাকুরির সুযোগ পেয়ে থাকে। কিন্তু চাকরির বয়স সীমা ২৫ বছর। বি. এস. সি. পাশ করার পর এই ফ্যাকাল্টিতে পাশ করার পর স্বাভাবিকভাবে চাকরির সুযোগ থেকে তারা বঞ্চিত হচ্ছে বয়স সীমা ২৫ বছর থাকায়। সেই সঙ্গে সঙ্গে অন্যান্য বিশ্ববিদ্যালয়ে এই বি. টেক যারা উত্তীর্ণ হয়, তাদের ক্যাম্পাস ইন্টারভ্যু-এর মাধ্যমে সরাসরিভাবে চাকরির সুযোগ তারা পান। এমপ্লয়াররা বিশ্ববিদ্যালয় ক্যাম্পাসে গিয়ে চাকরির জন্য সরাসরি ইন্টারভ্যু নিতে পারেন। কিন্তু কলকাতা বিশ্ববিদ্যালয়ে দীর্ঘদিন ধরে ছাত্ররা দাবি করছে বয়সের উর্ধসীমা ২৫ বছর থেকে ২৭ বছর করা হোক এবং সেই সঙ্গে সঙ্গে ক্যাম্পাসে ইন্টারভ্যু-এর ব্যবস্থা করা হোক। কিন্তু এই বিষয়ে কার্যকর কোনও ভূমিকা নেওয়া হচ্ছে না। তাই আপনার মাধ্যমে মাননীয় উচ্চ শিক্ষামন্ত্রী মহাশয়ের কাছে আমার অনুরোধ যে বি. টেক পরীক্ষায় যারা উত্তীর্ণ ছাত্র তাদের চাকরির বয়স ২৫ থেকে ২৭ করা হোক এবং ক্যাম্পাস ইন্টারভ্যু-এর মাধ্যমে চাকরির সুযোগ এর ব্যবস্থা করা হোক।

**ডাঃ সুকুমার রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয় আপনি জানেন পুরুলিয়া জেলায় পাঞ্চেত টেলপুল বলে একটা ড্যাম হচ্ছে, সেই ড্যামে পুরুলিয়া জেলার প্রায় তিনটে মৌজা চলে গেছে এবং তার ফলে এ' মৌজার এক একজনের চার একর, তিন একর, পাঁচ একর করে জমি যাচ্ছে এবং স্বভাবতই তাদের এ'জমি থেকে ভাত কাপড়ের সংস্থান হয়, অথচ ওখানে তাদের যে বেনিফিট দিতে হবে, সেই বেনিফিট দেবার জন্য ডি. ভি. সি. কর্তৃপক্ষ প্রশাসনকে বলেছে এবং এই প্রশাসন সভাধিপতির সঙ্গে আলোচনা করে একটা ব্যবস্থা নেবেন, এই রকম কথা কিন্তু এর মধ্যে একটা বিশেষ ব্যাপার ঘটে গেছে শুনতে পাচ্ছি, আমাদের কাছে খবর আসছে যে প্রশাসন সেখানে ঠিক নিরপেক্ষভাবে বিচার করছে না। আমরা শুনতে পচ্ছি যাদের দু এক ডেসিমেল জায়গা আছে যাদের এ' দু এক ডেসিমেলে ভাত কাপড়ের সংস্থান হয় না, তাদেরকেই শুধু বেনিফিট দেওয়া হবে এবং তিন চার একর যাদের আছে, তাদের বেনিফিট দেওয়া হচ্ছে না আমি এই কথাটা আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রীকে অর্থাৎ মুখ্যমন্ত্রী এবং ল্যান্ড রেভিন্যু মিনিস্টার এর দৃষ্টি আকর্ষণ করছি যাতে এখানে কোনও পার্টিজন ওয়েজে কাজ করা না হয়। যাদের যে রকম ল্যান্ডের ক্ষয় ক্ষতি হচ্ছে, ঠিক সেই সেই ভাবে তাদের যেন সেই বেনিফিট দেওয়ার ব্যবস্থা করা হয়।

**শ্রী মহা বাচ্চা মুন্সী ঃ** মাননীয় স্পিকার মহাশয়, পশ্চিম দিনাজপুর জেলার ইসলামপুর মহকুমার চোপড়া লক্ষীপুর থানায় রামপুর থেকে ভায়া গোয়ালগড় ১৬ কিলো মিটার এই রাস্তাতে অনেকগুলি পুল আছে। এই পুলগুলি অত্যন্ত পুরানো, সেই ব্রিটিশ আমলের তৈরি।

এইগুলো সমস্ত নষ্ট হয়ে গেছে। বর্তমানে সেই পুলগুলির উপর দিয়ে স্টেট বাস তো চলছে না, অন্যান্য সমস্ত বাসও বন্ধ হয়ে গেছে। কাজেই সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের কাছে এই বিষয়ে আকর্ষণ করছি, যাতে এই পুলগুলি মেরামত করার ব্যবস্থা করা হয়। কাজেই আমরা যখন এইগুলো মেরামত করার কথা বলি, তখন তারা বলছে কাঠ পাওয়া যাচ্ছে না। আমি বলি উত্তরবঙ্গের কাঠ দিয়ে তো সমস্ত ভারতবর্ষের কাজ চলছে। সুতরাং এখানে কেন কাঠের অভাবে কাজ হবে না, এটা কোন ধরনের কথা?

**শ্রী সামসুদ্দিন আহ্‌মেদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন সারা পশ্চিমবাংলায় শিক্ষা বিভাগ থেকে বছরে বছরে ক্যাপিটাল গ্র্যান্ট দেওয়া হয় বিল্ডিং, গৃহ নির্মাণের জন্য বিভিন্ন মাধ্যমিক স্কুল, নিম্ন মাধ্যমিক স্কুল এর জন্য। আপনার অবগতির জন্য জানাচ্ছি এ' ডিরেক্টার অব স্কুল এডুকেশন থেকে ১০/১০/৮৫ তারিখে একটা চিঠি, চিঠির নং ১৬ এস. সি. জি. ডি. আই. সেকেন্ডারি মালদহকে দেওয়া হয়। তাতে বলা হল যে ২০টি মাধ্যমিক এবং ২০টি নিম্ন মাধ্যমিক স্কুলকে সুপারিশ করা হল।

[2-30 – 2-40 P.M.]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, শেষ পর্যন্ত ২০'টি মাধ্যমিক এবং ২০'টি নিম্ন মাধ্যমিকের মধ্যে মাত্র ৮'টি মাধ্যমিক এবং ৮'টি নিম্ন মাধ্যমিক হয়েছে। ১২, ১২—২৪'টি বাদ পড়ে গেছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে শিক্ষা ক্ষেত্র নিয়ে, বিশেষ করে শিক্ষকদের মাইনে ইত্যাদির ব্যাপারে সরকার গলাবাজি করতে পারেন, হ্যাঁ শিক্ষকরা ঠিক মতো মাইনে পাচ্ছে। কিন্তু কোথায় কি ব্যবস্থার ভেতর দিয়ে ছাত্ররা অধ্যায়ন করছে তা দেখা হচ্ছে না। গৃহ নির্মাণ করার জন্য স্কুলগুলির আজকে কোনও আয় নেই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, দুঃখের সঙ্গে বলতে হচ্ছে প্রাথমিক স্তরে পরীক্ষা উঠে গেছে, ইংরাজি উঠে গেছে, কিন্তু তথাপি ছাত্র সংখ্যা দিন দিন বাড়ছে, অথচ তারা স্কুলে বসবার জায়গা পাচ্ছে না। মাঠে বসিয়ে ক্লাশ নেওয়া হচ্ছে। এই অবস্থায় ২০'টি, ২০'টি ক্ষেত্রে ৮'টি, ৮'টি করা হয়ছে। বাকি টাকা কোথায় গেল? এটা আমি জানতে চাইছি তাই আমি আপনার মাধ্যমে বিষয়টির প্রতি মাননীয় শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, তিনি দয়া করে এ বিষয়ে একটু তদন্ত করে দেখুন। এবং উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করুন।

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে প্রতি বছর ডিসেম্বর, জানুয়ারি মাসে এবং বছরের অন্যান্য সময়েও সরকারের বিভিন্ন বিভাগের কর্মচারিদের ও অফিসারদের যত্র-তত্র যখন তখন বদলি করা হয়। এ ভাবে বদলি করাতে কি উদ্দেশ্য সাধন হয় জানি না, তবে অনেক ক্ষেত্রেই দেখা যায় যেহেতু নিয়ম আছে সেহেতু বদলি করার জন্য শুধু বদলি করা হচ্ছে। ফলে কর্মচারিরা এবং অফিসাররা অনেক ক্ষেত্রেই অসুবিধার মধ্যে পড়বেন। তাঁরা বিভিন্ন দপ্তরের আমলাদের কাছে ছুটে যাচ্ছেন, অনেক সময় আমাদের কাছেও আসছেন। আমরা এ বিষয়ে যথেষ্ট বিব্রত বোধ করি। আমাদের অনেক কাজ থাকে, বিশেষ করে বছরের শেষে এ বিষয়ে তদবির করতে আমাদের অনেক সময় কেটে যায়, কাজের ক্ষতি হয়। তাই আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্র দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ রাখছি যে, সরকারি প্রতিটি বিভাগে বদলির জন্য একটা সুষ্ঠু নীতি প্রণয়ন করা হোক। এবং

সেই অনুযায়ী বদলি করা হোক।

**শ্রীমতী রেণুলীনা সুব্বা ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় স্বাস্থ্য মন্ত্রী মহোদয়ের দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টি হ'ল— দার্জিলিং জেলার কালিম্পং-এ সাব-ডিভিশনাল হসপিটাল আছে। হসপিটাল'টি বৃটিশ আমলে তৈরি হয়েছিল। সেখানে একটি মেডিক্যাল ওয়ার্ড আছে, কিন্তু সেটির অবস্থা বর্তমানে খুবই খারাপ। মেডিক্যাল ওয়ার্ডের বাড়িটি ভেঙ্গে পড়ছে। অবস্থা এত খারাপ যে পেসেন্টদের খুবই দুর্ভোগ ভোগ করতে হচ্ছে। বর্তমানে অবস্থা এমন জায়গায় দাঁড়িয়েছে যে, যে কোনও মুহুর্তে বাড়ি ভেঙ্গে রোগীরা মারা যেতে পারে। মাননীয় মন্ত্রী রামনারায়ণবাবু যখন ওখানে ভিজিট করতে গিয়েছিলেন তখন তিনি দেখে এসেছেন। হিল ডেভেলপমেন্টের সামনেও আমি এই প্রশ্নটি রেখেছিলাম। হিল ডেভেলপমেন্ট টাকা স্যাংশন করেছিল। এ ক্ষেত্রে একটাই সুখের কথা হচ্ছে, বামফ্রন্ট সরকার আসার পরে ওখানে ডাক্তারদের এবং নার্সদের জন্য কোয়াটারস হয়েছে। কিন্তু বৃটিশ আমলের পুরোনো মেন্ বিল্ডিং'টির অবস্থা খুবই খারাপ হয়ে পড়েছে। কালিম্পং বর্ডার এরিয়া, সেনসিটিভ এরিয়া, সুতরাং স্বাস্থ্য বিভাগ একটু ইন্টারেস্ট নিয়ে যদি বিল্ডিং কনস্ট্রাকশনের দিকে অবিলম্বে নজর না দেন এবং যদি ওখানে একটা দুর্ঘটনা ঘটে যায় তাহলে মুশকিল হয়ে যাবে। তাই আমি দাবি করছি অবিলম্বে হস্তক্ষেপ করে ওখানে হাসপাতালটির জন্য একটা নতুন বিল্ডিং করা হোক। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী হাজারী বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি ডি. আর. এম. শিয়ালদার দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, শিয়ালদা থেকে লালগোলা পর্যন্ত দৈনিক দু'টি গাড়ি যাতায়াত করে একটা লালগোলা ফার্স্ট প্যাসেঞ্জার এবং আর একটা ভাগিরথী এক্সপ্রেস। লালগোলা ফার্স্ট প্যাসেঞ্জার'টি ছাড়ে ৫'টা ৩০ মিনিটে, আর ভাগিরথী ছাড়ে ৬'টা ২৫ মিনিটে। লালগোলা ফার্স্ট প্যাসেঞ্জারটির ভাড়া ভাগিরথী এক্সপ্রেসের চেয়ে অনেক কম। যার ফলে সাধারণ গরিব মানুষরা অনেক বেশী সংখ্যায় লালগোলা ফার্স্ট প্যাসেঞ্জারে যাতায়াত করেন। কিন্তু আমরা দেখছি প্রতিদিনই লালগোলা ফার্স্ট প্যাসেঞ্জার ট্রেনটিকে কৃষ্ণনগর এবং বেথুয়াডহরিতে ১ ঘন্টারও বেশি সময় আটকে রেখে ভাগিরথী এক্সপ্রেস ট্রেন'টিকে পাশ করানো হয়। ফলে লালগোলা ফার্স্ট প্যাসেঞ্জার ট্রেনটি পৌনে বারোটা, বারোটার সময় বহরমপুরে গিয়ে পৌঁছায়। ফলে সেখান থেকে যাত্রীরা আর কোনও রকম যানবাহন পান না। সেই জন্য আমার প্রস্তাব হচ্ছে এ ট্রেনটির সময় একটু এগিয়ে দিয়ে ৪টে ৪৫ মিনিট করা হোক। আমার দ্বিতীয় কথা হচ্ছে কাশিমবাজার রেল স্টেশনটির ফার্স্ট ক্লাশ ওয়েটিং রুমে কোনও জলের ব্যবস্থা নেই। যদিও সেখানে পাইপলাইনের ব্যবস্থা আছে। এটা যাতে ত্বরান্বিত করা হয় তারজন্য আমি ডি. আর. এম (শিয়ালদার) দৃষ্টি আকর্ষণ করছি। আপনি অনুগ্রহ করে এটা যথাস্থানে পৌঁছে দেবেন এবং আমাকে একটা কপি দেবেন।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি সভার দৃষ্টি আকর্ষণ করছি এবং মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। ইদানিংকালে একটি গুরুত্বপূর্ণ বিষয় খুবই বিতর্কিতভাবে আমাদের সামনে উপস্থিত হয়েছে সেটা হল ব্যাঙ্কের মাধ্যমে ঋণ দান শিবির। আমি স্যার, আপনার কাছ থেকে একটু

সময় চেয়ে নিচ্ছি কারণ এটা অত্যন্ত গুরুত্বপূর্ণ ব্যাপার। আমি কয়েকটি তথ্য আপনার সামনে উপস্থিত করছি যাতে বোঝা যাবে যে ব্যাঙ্কের ঋণ-দানের পরিপ্রেক্ষিতে পশ্চিমবাংলার অর্থনীতি ক্ষেত্রে যেটা আমরা বলি ঋণ এবং জমা এর যে একটা রেশিও যেটা বলে সেটা ১৯৮২ সাল থেকে ১৯৮৫ সাল অবধি একে একে পশ্চিমবঙ্গ ক্রমাগতভাবে নিচে নেমে যাচ্ছে। যেখানে ভারতবর্ষের মধ্যে অন্যান্য রাজ্য যেমন, মহারাষ্ট্র, কর্নাটক এবং অন্ধ্রতে ক্রেডিট রেশিও উঠে এসেছে আজকে বিভিন্ন পরিকল্পনার মাধ্যমে ব্যাঙ্কের অর্থনৈতিক সাহায্য অনুন্নত শ্রেণীর মানুষ, কৃষিজীবী মানুষের কাছে পৌঁছে দেবার ফলে। আজকে সেখানে পশ্চিমবঙ্গের দুর্ভাগ্যের ব্যাপার—ব্যাঙ্কের বিভিন্ন রকম কর্মপদ্ধতির ত্রুটি-বিচ্যুতির জন্যই বলুন এবং ঠিকমতো কর্মপদ্ধতি মানুষের কাছে না পৌঁছানোর জন্যই বলুন, ক্রেডিট ডিপোজিট রেশিও গ্রামাঞ্চলের সেমি-আরবান এবং আরবান এলাকায় ফল করছে। ১৯৮২ সালে ক্রেডিট ডিপোজিট রেশিও পশ্চিমবাংলায় ছিল ৬০.৫ পারসেন্ট। ১৯৮৫ সালের মার্চে এসে সেই ক্রেডিট ডিপোজিট রেশিও ফল্ করতে করতে ৫৫ নেমে গেছে। অদ্ভুত ব্যাপার, এর পাশাপাশি মহারাষ্ট্রে ১৯৮২ সালে যেখানে ছিল ৭২ আর এখন সেটা হয়েছে ৮৬। পশ্চিমবাংলার গ্রামাঞ্চলে এটা আরও ভয়াবহ, ৩৭.২ পারসেন্ট নেমে গেছে ক্রেডিট রেশিও। অদ্ভুত ব্যাপার, ব্যাঙ্ক যখন কেন্দ্রীয় সরকারের নির্দেশে, অর্থ মন্ত্রীর নির্দেশে বিভিন্ন রকম ঋণ-দান শিবিরের মাধ্যমে জেলায় জেলায় ব্লকে ব্লকে গরিব মানুষের কাছে, কৃষিজীবী মানুষের কাছে, অনুন্নত শ্রেণীর মানুষের কাছে, উইকার সেকশনের কাছে সহযোগিতার হাত বাড়াতে চাইল তখন এই রাজ্যের মুখ্যমন্ত্রী, এই রাজ্য সরকার ঠিকমতোভাবে সহযোগিতার হাত বাড়িয়ে দিলেন না। সর্বত্র একটা রাজনৈতিক হাঙ্গামা বাধানোর চেষ্টা হচ্ছে। তার ফলে সেখানে ব্যাঙ্কের কাজকর্ম থমকে যাচ্ছে। এর ফলে গরিব মানুষের কাছে সহযোগিতা পৌঁছাবেনা, ক্রেডিট ডিপোজিট রেশিও বাড়বে না, ব্যাঙ্ক ইনভেস্ট করবে না, অন্য রাজ্যে চলে যাবে। এইজন্য আমি মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের কাছে আবেদন করছি, আপনি অবিলম্বে মিটিং ডাকুন, ব্যাঙ্কারদের নিয়ে মিটিং করুন, সমস্ত রাজনৈতিক দলকে ডাকুন যাতে করে গরিব মানুষদের কাছে তারা তাদের সাহায্যের হাত এগিয়ে দিতে পারে।

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি মাননীয় সেচমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি একটি বিশেষ বিষয়ের প্রতি। বিষয়টি হল, দমদম ক্যানটনমেন্ট ক্যানেল যেটা এয়ারপোর্ট থেকে আমার কনস্টিটিউয়েন্সি রাজার-হাট দমদমের মধ্য দিয়ে কৃষ্ণপুর নিউ কাট ক্যানেলের সঙ্গে যুক্ত হয়েছে, সেই খালটি মজে গেছে এবং প্রতি বছর ঐ খালটি মজে যাওয়ার ফলে অর্জুনপুর এলাকার ৩।৪ হাজার মানুষ জল-প্লাবিত হয়ে যায় বন্যা না হওয়া সত্ত্বেও। অনেক চেষ্টা-চরিত্র করে এ বছর ঐ খালটির মাটি কাটা হচ্ছে। এরজন্য ৭ লক্ষ টাকার মতন স্যাংশান হয়েছে। কিন্তু দুঃখের বিষয় হল, যারা কনট্রাক্ট নিয়েছেন তাদের সঙ্গে রেসপেকটিভ এস. ডি. ও অর্থাৎ অফিসার, ইঞ্জিনিয়ারদের কোনও সম্পর্ক নেই। ফলে কাজ প্রচন্ড পরিমাণে ডিলে হচ্ছে। কাজের কোনও কো-অর্ডিনেশন নেই। সরকারি কর্মচারিদেরও গাফিলতি আছে, তাঁরা দেখেন না। বর্ষা এসে যাচ্ছে, আমি এ ব্যাপারে—এই রকম একটা ভয়াবহ পরিস্থিতির সামনে মাননীয় সেচমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি অবিলম্বে বিষয়টি হস্তক্ষেপ করে বর্ষার আগে যাতে কাজ করা হয় সে ব্যাপারে তৎপর হবেন।

**শ্রী দেওকীনন্দন পোদ্দার :** মাননীয় স্পিকার স্যার, আপনাকে ধন্যবাদ জানিয়ে আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি। গত ১০ এপ্রিল রাজধানী এক্সপ্রেসে করে দিল্লি যাবার জন্য যখন হাওড়া স্টেশনে পৌঁচেছি তখন স্টেশনের কাছাকাছি দেখলাম প্রচুর পুলিশ চারিদিকে দাঁড়িয়ে অছে। যখন স্টেশন এরিয়াতে ঢুকলাম তখন দেখলাম পুলিশ ক্যাবওয়েতে গাড়ি পার্ক করতে দিচ্ছে না। কোনওরকমভাবে গাড়ি থেকে যখন নামলাম তখন জনসাধারণ আমাদের কাছে এসে দরখাস্ত দিল এবং অভিযোগ করল যে পুলিশ আমাদের উপর অত্যাচার করছে।

[2-40 – 2-50 P.M.]

পুলিশ অত্যাচার করছে। গাড়ি দাঁড়াতে দিচ্ছে না। আমি খবর নিলাম যে ব্যাপারটা কি। পার্কিংয়ে গাড়ি দাঁড়াতে দেওয়া হচ্ছে না কেন? জনসাধারণের জিনিসপত্র নামাতে দেওয়া হচ্ছে না কেন? খবর পেলাম যে ওখানে ডাইরেক্টর জেনারেল অফ পুলিশ ঐ রাজধানী এক্সপ্রেসে নিজের স্ত্রীর সাথে ট্র্যাভেল করছেন। তারজন্য সেখানে ওনার গাড়ি দাঁড়াবে, সেজন্য পার্কিং-এ গাড়ি দাঁড়াতে দেবে না, প্যাসেঞ্জারদের জিনিসপত্র নামাতে দেবে না। আমি সেজন্য আপনার মারফতে ব্যাপারটি মুখ্যমন্ত্রী মহাশয়কে জানাতে চাই, এই রকম হাই হ্যানডেডনেস, নিজের পরিবারের সঙ্গে ট্রাভেল করার সময়ে জনসাধারণকে কষ্ট দেবেন। পার্কিং প্লেস, সেখানে পুলিশ জোর করে জনসাধারণের গাড়ি পার্ক না করতে দিয়ে নিজের অফিসারের জন্য জায়গা খালি রাখবেন। এ কোন দেশের আইন? এর জন্য তদন্ত করা উচিত। পুলিশ অফিসার, পোস্ট্যাল ম্যান, রেল এদের জন্য আলাদা জায়গা, কমপার্টমেন্ট থাকে কিন্তু তাই বলে এই অবস্থা করবে? আপনি দয়া করে মুখ্যমন্ত্রী মহাশয়কে ব্যাপারটি জানাবেন, তিনি যেন এ ব্যাপারটির একটি তদন্ত করেন।

**Mr. Speaker:** Mr. Poddar, the Railways are administered and controlled by the Central Government. The State administration only assists them. The station area is also administered by the Central Government. If you have any grudge, tell your M.P to raise it in Lok Sabha.

**শ্রী ননী কর :** মিঃ স্পিকার স্যার, আমি একটি জরুরি বিষয়ের উপর আপনার দৃষ্টি আকর্ষণ করতে চাই। আপনি জানেন আমাদের সিটিজেনশিপ সার্টিফিকেট—নাগরিকত্বের আইন আছে—দেশ বিভাগের সময় সার্টিফিকেট দেবার যে আইন ছিল সম্প্রতি কেন্দ্রীয় সরকার তার ৫নং ধারা বদল করে দিয়েছেন। ফলে আগে ডিসট্রিক্ট ম্যাজিস্ট্রেট যে নাগরিকত্বের অধিকার দিতে পারতেন এখন তাঁর সেই অধিকার চলে গেছে। তিনি যখন দিতেন তখনই—১৯৭২ থেকে ১৯৮৫ সাল পর্যন্ত—অন্তত এক লক্ষ নাগরিকের অধিকার পাওয়ার জন্য দরখাস্ত জমা পড়েছে। এখন ডি.এম. তা দিতে পারবেন না। ফলে—আপনি জানেন অন্তত আমার নিজের নাগরিকত্বের সার্টিফিকেট নেই—নূতন যারা চাকরি পাবে তাদের নগরিকত্ব দরকার, সেজন্য সার্টিফিকেট দিতে হয়। সার্টিফিকেট পেতে হলে জেলা ম্যাজিস্ট্রেট, এস.ডি.ও. তাদের অধিকার থাকবেনা এটা দেবার, দেবেন কেন্দ্রীয় সরকার। সেখানে কেন্দ্রীয় সরকার নাগরিকত্ব আইন

সংশোধন করলেন। এতে লক্ষ লক্ষ মানুষের কষ্ট হবে সেটা কেন্দ্রীয় সরকার নজর করলেন না। আমি আপনার মাধ্যমে রাজ্য সরকারের দৃষ্টি আকর্ষণ করছি, যাতে এ ব্যাপারটি নিয়ে কেন্দ্রীয় সরকারের সঙ্গে আলোচনা করেন। এখানকার মানুষের সিটিজেনশিপ রাইট পাওয়ার ক্ষেত্রে যাতে তাদের অসুবিধা না হয়। এটা না হলে অহেতুক অশান্তি হবে। সেজন্য আমি আপনার মাধ্যমে রাজ্য সরকারের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আমার নির্বাচনী কেন্দ্রে একটা গুরুত্বপূর্ণ দিক সরকারের নজরে আনতে চাই। সেটা হচ্ছে যে আমার এলাকায় সম্প্রতি কয়েক মাস ধরে সমাজ বিরোধীদের উৎপাত বেড়েছে এবং পর পর কয়েকটি গঞ্জে, প্রায় ৩/৪টি গঞ্জে ডাকাতি হয়ে গেছে। ঐ ডাকাতদের একটি অংশ নিশ্চয়ই বাংলাদেশ সীমান্তে এপার-ওপার করে। ডাকাতদের মধ্যে তারাও আছে, অন্যেরাও আছে। আমার মনে হয়, পশ্চিমবঙ্গ পুলিশ এবং বর্ডারের কেন্দ্রীয় সরকারের নিয়ন্ত্রনাধীন বি.এস.এফ একত্রে যদি ওদের বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করেন তাহলে নিশ্চয়ই আমরা ডাকাতদের দমন করতে পারব। আমি পশ্চিমবঙ্গ সরকারের দৃষ্টি আকর্ষণ করে বলছি, বি.এস.এফ এবং স্থানীয় পুলিশ যাতে ঐ সমাজবিরোধী, বিশেষ করে ঐসব অর্গানাইজড ডাকাতদের দমন করবার ব্যবস্থা করেন সেইজন্য উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করুন।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি এই সভার দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টি হল, বাঁকুড়া-দামোদর ভ্যালি রিভার রেলওয়ে—এটা ম্যাকলিওড কোম্পানি ১৯১৮ সালে ঐ অনুন্নত এলাকায় তৈরি করেছিলেন। তারপর ১৯৬৭ সালে সাউথ-ইস্টার্ন রেলওয়ে সেটাকে টেক-ওভার করে ১০ বছরের জন্য। ঐ বাঁকুড়া-দামোদর ভ্যালি রিভার রেলওয়ে, যার ম্যানেজমেন্ট সেন্ট্রাল গভর্নমেন্ট টেক-ওভার করেছিলেন, সেটা ১৯৮৭ সালে তাঁরা ছেড়ে দিচ্ছেন। বর্তমানে ওখান থেকে রেল লাইন উঠিয়ে দেবার একটা চক্রান্ত চলছে। ঐ অনুন্নত এলাকার ৯৭ কিলোমিটার লাইনটা রায়না, বর্ধমান পর্যন্ত বিস্তৃত। এই বিধানসভা থেকে ঐ লাইন তারকেশ্বর পর্যন্ত আরো ২৭ কিলোমিটার বর্দ্ধিত করবার জন্য সর্বদলীয় প্রস্তাবও নেওয়া হয়েছিল। কেন্দ্রীয় সরকার আজকে ওটাকে বন্ধ করতে চাইছেন। যাতে ওটা কেন্দ্রীয় সরকার অধিগ্রহণ করেন সে বিষয়ে ব্যবস্থা গ্রহণ করবার জন্য এই সভার কাছে আবেদন রাখছি।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, যদিও বিষয়টা কেন্দ্রীয়, তা সত্ত্বেও প্রসঙ্গটা গুরুত্বপূর্ণ হওয়ায় সেটা এই সভার দৃষ্টি আকর্ষণ করছি। আজকে দূরদর্শন ক্রমশ জনপ্রিয় হয়ে উঠেছে এবং বিভিন্ন খেলাধূলা, সিনেমা ইত্যাদির কারণে আজকে সেটা সর্বস্তরের মানুষের কাছে পৌঁছে গেছে। কিন্তু দেখতে পাচ্ছি যে, কলকাতা ট্রান্সমিশন সেন্টার থেকে প্রচারিত অনুষ্ঠান কলকাতার দূরবর্তী অংশের মানুষরা দেখতে পাচ্ছেন না। এমন কি, যেটা কথা ছিল যে, ১৩০ কিলোমিটার পর্যন্ত—কৃষ্ণনগর পর্যন্ত কলকাতার অনুষ্ঠান দেখা যাবে, সেটাও দেখা যাচ্ছে না। গত লোকসভা নির্বাচনের আগে প্রাক্তন রেলমন্ত্রী তথা বর্তমান কেন্দ্রীয় পরিকল্পনা রূপায়ণ মন্ত্রী বলেছিলেন যে, বহরমপুর ট্রান্সমিশন সেন্টার থেকে কলকাতার অনুষ্ঠান রিলে করবার ব্যবস্থা করা হবে। আজকে দুই বছর হয়ে গেল, কিন্তু আজও তার ব্যবস্থা করা হল না। আপনার মাধ্যমে আমি বিষয়টি কেন্দ্রীয় সরকারের সংশ্লিষ্ট বিভাগের

দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার জানা আছে যে, এই কলকাতায় দুটি রিজিওনাল প্রভিডেন্ট ফান্ড অফিস আছে এবং সেই প্রভিডেন্ট ফান্ড অফিসে রাজ্যের কয়েক লক্ষ শ্রমিক কর্মচারীর প্রভিডেন্ট ফান্ডের টাকা জমা আছে। দুর্ভাগ্যের বিষয়, বেশ কিছুদিন ধরে আমরা লক্ষ্য করছি—রাজ্যের শ্রমিক কর্মচারিদের জমা টাকা প্রভিডেন্ট ফান্ডের আইন অনুযায়ী যখন তাঁরা তুলতে যান তখন তাঁদের প্রচন্ড হয়রানি করা হয়। সেখানে নানাভাবে তাঁদের অসুবিধা সৃষ্টি করা হয়। এই রাজ্যে অনেক কল-কারখানা বন্ধ, কিন্তু ঐসব কল-কারখানার শ্রমিক কর্মচারিরা যখন তাঁদের প্রভিডেন্ট ফান্ডের টাকা তুলতে যাচ্ছেন এবং সেক্ষেত্রে বিধায়কদের সই করা সার্টিফিকেটও তাঁরা দিচ্ছেন, তারপরও ঐ অফিস থেকে ইচ্ছা করে তাঁদের হয়রানি করা হচ্ছে। এইরকম নির্দিষ্ট বহু অভিযোগ এই হাউসে মাননীয় সদস্যরা রেখেছেন। আমি আপনার মাধ্যমে অনুরোধ করব আমাদের সরকারের পক্ষ থেকে এই ব্যাপারে যোগাযোগ করা উচিত এবং প্রভিডেন্ট ফান্ড কর্তৃপক্ষ যেন এটা বন্ধ করেন তার জন্য যেন ব্যবস্থা নেন।

[2-50—3-30 P.M. including adjournment]

**শ্রী রেণুলীনা সুব্বা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি প্রেসের দৃষ্টি আকর্ষণ করছি। গত ২০ তারিখের মেনশনে আমি একটি বিষয় তুলেছিলাম। সেই বিষয়টা হল কালিম্পং সাবডিভিসনে ব্ল্যাংক রেশন কার্ড পাওয়া যাচ্ছে না। অমৃতবাজার পত্রিকায় একটা নিউজ আইটেমে এটা পাবলিশ করেছে এবং এটা ভুল ছেপেছে এবং ভুল স্টেটমেন্ট দিয়েছে। এখানে লেখা আছে এম.এস. Ms Renuleena Subba (Gorkah League) complained that fake ration cards were being indiscriminately issued in Darjeeling much against the interests of the genuine residents of the District. আমি এটা বলিনি, আমি বলেছি দার্জিলিং জেলায় ইনডিভিজুয়াল রেশন কার্ড অর্থাৎ যে রেশন কার্ড হচ্ছে identification of the citizenship of India. এই রেশন কার্ড দিয়ে শুধু চাল, গম, চিনি তোলার জন্য নয় এই রেশন কার্ড হচ্ছে identification of the citizenship. ব্ল্যাংক রেশন কার্ড পাঠানোর জন্য আমি গভর্নমেন্টের কাছে রিকোয়েস্ট করেছি থ্রু দি স্পিকার। আমি এই ব্যাপারে ফুড মিনিস্টারের সঙ্গে কথা বলেছি এবং তিনি বলেছেন এই ব্যাপারে তিনি চেষ্টা করছেন। উনি আমাকে বলেছেন সরকারি প্রেস সরস্বতী প্রেসে ৩ লক্ষ রেশন কার্ড নেপালি ভাষায় প্রিন্ট করতে দেওয়া হয়েছে। উনি আরো বলেছেন এই মাসের মধ্যে এই রেশন কার্ড পাওয়া যাবে। এই অসুবিধার কথা আমি বলেছিলাম। এই ব্যাপারে প্রেস যদি ভুল রিপোর্ট বা নিউজ আইটেম সাবমিট করে তাহলে অনেক অসুবিধা হয়ে যাবে। এই ব্যাপারে আমি প্রতিকারের দাবি জানাচ্ছি।

**Mr. Speaker :** All right, Mrs. Subba, I will look into the proceedings. If I find that your statement has not been reported correctly, I will take up the matter with the Press. But the Press should be careful

in reporting the proceedings, because Members should not be misreported. It creates a lot of problems.

Now I call upon Shri Sudhangshu Sekhar Majhi.

**শ্রী সুধাংশুশেখর মাঝি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে শিল্প মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। পুরুলিয়া জেলায় কোনও ভারি শিল্প নেই, এই জেলা অনুন্নত জেলা, অনগ্রসর জেলা। এই জেলায় অনেক সম্ভবনা আছে শিল্প করার। কিন্তু স্যার বর্তমানে অবস্থা আরও খারাপ হচ্ছে। আমি যে এলাকা থেকে নির্বাচিত হয়েছি মানবাজার ২ নং ব্লকের খড়িদুয়ারা গ্রামে প্রচুর পরিমাণে ডলোমাইট এবং চিনামাটি পাওয়া গেছে। বর্তমানে রাজ্য সরকার এই ব্যাপারে বেসরকারি প্রতিষ্ঠানগুলির সঙ্গে চুক্তি করেছেন যার ফলে চিনামাটি এবং ডলোমাইট তারা নিয়ে চলে যাচ্ছে। আমি আপনার মাধ্যমে শিল্প মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে ওরা ওই জিনিসগুলি না নিয়ে যেতে পারে এবং যাতে ওই এলাকায় শিল্প গড়ে তোলা হয় তার জন্য অনুরোধ জানাচ্ছি। এটা করতে পারলে ওই এলাকার অনেক সমস্যার সমাধান হবে। আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব ডলোমাইট এবং চিনামাটি যাতে ওই এলাকায় ব্যবহার করা হয়।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয় আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় শিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে একটি বিষয় উল্লেখ করতে চাই। স্যার, আপনি জানেন এই রাজ্যে অ্যাংলো ইন্ডিয়ানদের যে ইংরাজি স্কুলগুলি আছে তাতে প্রায় ৩ হাজার শিক্ষক-শিক্ষিকা চাকুরি করে এবং তাদের চাকুরির কোনও নিরাপত্তা নেই। এই অ্যাংলো ইন্ডিয়ান শিক্ষা প্রতিষ্ঠানগুলির কর্তৃপক্ষ তাদের যদৃচ্ছভাবে আত্মপক্ষ সমর্থন করার সুযোগ না দিয়ে শিক্ষক-শিক্ষিকাদের বরখাস্ত করছে। আমি এখানে একটা নির্দিষ্ট ঘটনার কথা তুলে ধরছি। ডন বসকো স্কুলের লুটান ঠাকুরকে গত ১১ই ফেব্রুয়ারি বরখাস্ত করা হয়েছে। তাঁর অপরাধ, তিনি টিচার্স অ্যাশোসিয়েশন করেছিলেন। আর্টিকেল ৩০-তে অ্যাংলো ইন্ডিয়ান স্কুলকে যে অধিকার দেওয়া হয়েছে, সেই আর্টিকেল ১৩-য়েতেই আবার কনস্টিটিউশন হচ্ছে টিচার্স অ্যাশোসিয়েশন করার অধিকার আছে। যেখানে আমরা দেখছি, অধিকার দেওয়া আছে, সেখানে তাঁকে এইভাবে বরখাস্ত করা হয়েছে। আইন মোতাবেক যথাযথ ভাবে সেজন্য লুটান ঠাকুর ডি-ডি-এস-ইর কাছে অ্যাংলো-ইন্ডিয়ান স্কুল কর্তৃপক্ষের বিরুদ্ধে আবেদন করেছিলেন। তিনি ডেপুটি ডাইরেকটর অফ সেকেন্ডারি এডুকেশন, লীনা রায়ের কাছে আবেদন করেছিলেন। তিনি তখন এই টারমিনেশন-টা ইল্লিগাল হয়েছে বলে জানান। তিনি এই কথা বলা সত্ত্বেও তাঁকে (লুটান ঠাকুরকে) পুনর্বহাল করা হয়নি। এমন কি গত ১৮ই এপ্রিল ডি-ডি-এস-ই যখন দু পক্ষকে অর্থাৎ, লুটান ঠাকুর এবং ডনবস্কো কর্তৃপক্ষকে ডেকে পাঠান এই ব্যাপারে একটা সিদ্ধান্ত গ্রহণের জন্য, তখন তাঁর আদেশ অমান্য করা হয়েছে। স্যার, আমার বক্তব্য হচ্ছে এই যে, এঁরা সরকারের কাছ থেকে মানিটরি হেল্প নেওয়া সত্ত্বেও আইন ভায়োলেট করে এই সমস্ত জিনিসগুলো করছেন। ১৯৭৯ সালের কোড অনুযায়ী এই সমস্ত অ্যাংলো-ইন্ডিয়ান স্কুলের টিচার্সদের চাকুরির নিরাপত্তার জন্য যে প্রস্তাব আছে, সেই কোড কেন এখনও বাস্তবায়িত করা হচ্ছে না, এই ব্যাপারে আমি সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। এটা বিশেষ

ভাবে দেখা দরকার এই জন্য যে, অ্যাংলো-ইন্ডিয়ান স্কুলগুলিতে হাজার হাজার শিক্ষক শিক্ষিকার চাকুরির নিরাপত্তার প্রশ্ন এর মধ্যে জড়িত রয়েছে।

**মিঃ স্পিকার ঃ** দেবপ্রসাদ বাবু, আপনি হয়ত জানেন, এই অ্যাংলো-ইন্ডিয়ান স্কুল এবং মাইনরিটি ইনস্টিটিউশনসদের নিয়ে সংবিধানে যে স্পেশ্যাল প্রভিসন আছে—আমি উকিল হিসাবে অ্যাংলো-ইন্ডিয়ান স্কুলের বিরুদ্ধে মাস্টারদের ছাঁটাইয়ের ব্যাপারে কয়েকটা মামলা করেছিলাম। আমি হাইকোর্টে রিট পিটিসন, টাইটেল স্যুট করেছিলাম। ডিস্ট্রিক্ট কোর্টে, সিভিল কোর্টে নানারকম মামলা করেছিলাম। কিন্তু কোনও মামলাতে আজ পর্যন্ত সফলতা লাভ করতে পারি নি। এর মূল কারণ হচ্ছে এই যে, সংবিধানে সেইভাবে তাঁদের অধিকার দেওয়া আছে। সংবিধানে এমন কথাও বলা আছে যে, সরকারকে টাকা দিতে হবে, টাকা পাওয়ার অধিকার তাঁদের আছে। সরকারের কাছ থেকে তাঁরা টাকা নেবেন, কিন্তু তাঁদের প্রশাসনিক ব্যাপারে সরকার কিছু করতে পারবেন না। যতক্ষণ পর্যন্ত না সংবিধান সংশোধন হচ্ছে, ততক্ষণ পর্যন্ত এটা চলতে থাকবে, এখন কী আর করা যাবে? এখন আমাদের দেশের সংবিধান সেই ভাবেই তৈরি হয়েছে। আপনি কেরালার ঘটনাও বোধহয় জানেন—কেরালাতে নাম্বুদিপাদ-এর মন্ত্রিসভা ছিল, তখন খ্রিস্টান স্কুলের সঙ্গে তাঁর সংঘর্ষ আরম্ভ হয়েছিল। তিনি এই সব সংশোধন করতে চেয়েছিলেন বলে তাঁর সঙ্গে সংঘর্ষ হয়েছিল। আমাদের দেশে এটা এখনও পর্যন্ত সংশোধন করা সম্ভব হয় নি, সুতরাং প্রবলেমটা বাস্তবে রয়ে গিয়েছে। এ ব্যাপারে দেশের মানুষকে এখন চিন্তা করতে হবে আগামী দিনে তাঁরা কি করবেন। এই রকম ইনসিকিওর অবস্থা একটা স্কুলের মধ্যে রয়েছে এবং তাঁদের টোটাল হুইমসের উপরেই সেখানে সবকিছু চলছে—এই অবস্থা হচ্ছে এবং এটা বাস্তব। এ ব্যাপারে আমাদের কিছু করার নেই।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** স্কুল কোডকে বাস্তবায়িত করা দরকার।

**মিঃ স্পিকার ঃ** সেই স্কুল কোড হলে তাঁরা যদি তা না মানেন, গভর্নমেন্ট ইন্টারফেয়ার করতে পারেন না তাঁদের ম্যানেজমেন্টের ব্যাপারে। এটা খুব বিপজ্জনক একটা অবস্থা। সেজন্য কী হবে, সেটা আপনাদেরই ভেবে দেখতে হবে। দেশের মানুষকেই তা ঠিক করতে হবে। লোকসভায় সদস্যবৃন্দ যাঁরা আছেন, তাঁদেরই ঠিক করতে হবে। আর বাদবাকি হচ্ছে মুভমেন্টের ব্যাপার। কী হবে তা আপনারাই দেখুন।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** আপনারা সরকারি ভাবে তো কিছু করতে পারেন?

**মিঃ স্পিকার ঃ** আমরা তো সংবিধানের বিরুদ্ধে আইন করতে পারি না? আইন হলে আমাদের অ্যাসেম্বলিতে ভেট করতে হবে এবং তা সংবিধান অনুযায়ী। কিন্তু সংবিধানের বিরুদ্ধে আইন তো হতে পারে না। আমি তো এখানে তা পাশ করতেই পারব না। আমি তো তা লে' করতেই দেব না। সুতরাং এ ব্যাপারে একটা ডিসকাশন হতে পারে এবং একটা রেজোলিউশন হতে পারে। আপনারা আলোচনা করে দেখুন, আইন করবেন কি না?

**শ্রী সত্যরঞ্জন বাপুলী ঃ** স্যার, আপনি চেয়ারে বসে 'মুভমেন্ট' এর কথা বলতে পারেন কী?

**মিঃ স্পিকার ঃ** হ্যাঁ, একশ'বার বলতে পারি। মানুষের স্বার্থে তা এখানেও বলতে পারি। আপনি পড়ে দেখুন। পলিটিক্যাল মুভমেন্টের কথা যদি পাবলিক ইন্টারেস্টের ব্যাপার হয়, তাহলে আমি হাজার বার বলতে পারি এবং এই চেয়ারে বসেই বলতে পারি। আপনি চেয়ারে বসে মুভমেন্ট করার কথা বলা যাবে না বলে যা বলছেন, তার সঙ্গে আমি একমত নই। মিঃ বাপুলী, if I have to takes your contention, then I cannot appeal to the people to carry movement in regard to communal disturbance.

**শ্রী ক্ষিতিভূষণ রায়বর্মন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কিছুদিন আগে বজবজ নিউ সেন্ট্রাল জুট মিলে একটি গন্ডগোল সম্পর্কে মাননীয় সদস্য শ্রী সুমন্তবাবু উল্লেখ করেছিলেন। সেদিন সুমন্তবাবুর সময় কম ছিল বলে সবটা বলতে পারেন নি। সেদিন পার্টি অফিস সংলগ্ন যে মিলগেটটি আছে সেখানে গন্ডগোল হয় এবং বিক্ষোভ দেখানো হয়। সেই গন্ডগোলে আই.পি.এফ এবং এস.ইউ.সি. কর্মীরা ছিলেন। তারা পার্টি অফিস আক্রমণ করেন কিন্তু গাড়ি কোনও পোড়ান নি। আমি নিশ্চিতভাবে বলতে পারি যে গাড়ি পোড়ানোর ব্যাপারে এস.ইউ.সির কোনও কর্মী যুক্ত ছিল না। এস.ইউ.সি. কর্মীরা আই.পি.এফের সঙ্গে ছিলেন এবং বিক্ষোভ প্রদর্শন করেছিলেন কিন্তু গাড়ি পোড়ানো কিছু হয় নি। সুমন্ত বাবুর সময় ছিল না তাই তিনি সেদিন পরিষ্কার করে বলতে পারেন নি।

**Mr. Speaker :** Mr. Bapuli, the late Prime Minister, Pandit Jawaharlal Nehru in a Non Confidence Motion against the Speaker of the Lok Sabha had admitted that Speaker could be a member of a political party and could actively participate but while sitting in the Chair, he would interpret the rules impartially.

Now, there will be recess and we will again meet at 3-30 P.M.

[At this stage the House was adjourned till 3-30 P.M]

(After adjournment)

[3-30—3-40 P.M.]

## DEMAND NO. 32

### Major Head : 277-Education (Sports)

**Shri Subhas Chakraborty :** Mr. Speaker, Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 4,90,96,000 be granted for expenditure under Demand No. 32, Major Head : "277-Education (Sports). (This is inclusive of a total sum of Rs. 1,22,75,000 already voted on account in March, 1986.

## DEMAND NO. 33

### Major Head : 277-Education (Youth Welfare)

**Shri Subhas Chakraborty :** Mr. Speaker, Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 7,01,95,000 be granted for expenditure under Demand No. 33, Major Head : "277-Education (Youth Welfare)". (This is inclusive of a total sum of Rs. 1,75,50,000 already voted on account in March, 1986).

The Printed speech of Shri Subhas Chakraborty is taken as read.

বিগত আর্থিক বছরে এই রাজ্যে খেলাধূলার উন্নতির জন্য যে সকল গুরুত্বপূর্ণ পদক্ষেপ গ্রহণ করা হয়েছিল, তার একটি সংক্ষিপ্ত পরিচিতি মাননীয় সদস্যদের জ্ঞাতার্থে পেশ করছি।

গত আর্থিক বছরে ৩৭,০৩,০০০ (সাঁইত্রিশ লক্ষ তিন হাজার) টাকা বালুরঘাট, সিউড়ি, কাটোয়া, হাওড়া, বর্ধমান, কোচবিহার, চন্দননগর, শিলিগুড়ি, বহরমপুর, অশোকনগর, বোলপুর এবং কাঁথি প্রভৃতি শহরগুলিতে স্টেডিয়াম নির্মাণের জন্য এবং হাওড়া ও তালদিতে (দক্ষিণ ২৪ পরগনা) সুইমিং পুল নির্মাণের জন্য সরকারি অনুদান দেওয়া হয়েছে। এইগুলির মধ্যে শিলিগুড়ি স্টেডিয়াম, হাওড়া রাইফেল ক্লাবের সুইমিং পুল এবং দক্ষিণ ২৪ পরগনার তালদি সুইমিং পুলের প্রথম পর্যায়ের কাজ প্রায় সম্পূর্ণ হয়েছে। স্টেডিয়াম ও সুইমিং পুল নির্মাণের চালু প্রকল্পগুলি ছাড়াও চলতি আর্থিক বছরে নৈহাটি, বসিরহাট, বারাসাত, যাদবপুর, জলপাইগুড়িতে স্টেডিয়াম এবং বারুইপুরে (দক্ষিণ ২৪ পরগনা) সুইমিং পুল নির্মাণের জন্য যথোচিত পদক্ষেপের কথা বিবেচিত হচ্ছে। যুবভারতী ক্রীড়াঙ্গণের প্রথম পর্যায়ের কাজ প্রায় সম্পূর্ণ হয়েছে। গত আর্থিক বছরে উক্ত স্টেডিয়ামের নির্মাণ কাজের জন্য সোসাইটি ফর স্পোর্টস অ্যান্ড স্টেডিয়ামের অনুকূলে ১,১৫,০০,০০০ লক্ষ (এক কোটি পনেরো লক্ষ) টাকা সরকারি অনুদান মঞ্জুর করা হয়েছে। ইতিমধ্যে এই স্টেডিয়ামে বহু জাতীয় ও আন্তর্জাতিক খেলা অনুষ্ঠিত হয়েছে।

এখন স্থির হয়েছে যে যুবভারতী ক্রীড়াঙ্গণের দ্বিতীয় পর্যায়ের কাজ শুরু করা হবে যার মধ্যে নিম্নলিখিতগুলো উল্লেখযোগ্য ঃ—

(১) আলোক উদ্ভাসিত খেলাধূলার জন্য বিশেষ আলোর ব্যবস্থা,

(২) ইলেকট্রনিক পদ্ধতি চালিত ফলাফল ফলক বসানো,

(৩) টার্টার্ন ট্র্যাকের জন্য বিশেষ ব্যবস্থা,

এই ব্যাপারে আর্থিক দিকটি খতিয়ে দেখা হচ্ছে। এই গুরুত্বপূর্ণ প্রকল্পটির জন্য আর্থিক সাহায্য চেয়ে কেন্দ্রীয় সরকারের কাছে আবেদন করছি।

যুবভারতী ক্রীড়াঙ্গণ প্রাঙ্গণে প্রতিশ্রুতিসম্পন্ন যুবকদের জন্য খেলাধূলার নিমিত্ত ছাত্রাবাস নির্মাণ সক্রিয় বিবেচনাধীনে আছে এবং এই উদ্দেশ্যে ১৯৮৬-৮৭ আর্থিক বছরের জন্য

১৬,০০,০০০ (ষোল লক্ষ) টাকা ধার্য করা হয়েছে এতে ৩০০ (তিন শত) ছাত্র-ছাত্রীর বসবাসের ব্যবস্থা থাকবে। ফুটবল, ভলিবল, সাঁতার, অ্যাথলেটিক্স, জিমনাস্টিক এবং বাস্কেটবলের জন্য এখন এই ছাত্রাবাস খোলা হবে।

গত আর্থিক বছরে ২১,০০,০০০ (একুশ লক্ষ) টাকা মঞ্জুর করায় নেতাজী সুভাষ ন্যাশনাল ইনস্টিটিউট অফ স্পোর্টস পূর্বাঞ্চলের ভিত্তি গঠনের জন্য সরকারের অর্থনৈতিক প্রতিশ্রুতি কার্যত পূর্ণ হয়েছে। সরকার কিছু শর্ত সাপেক্ষে সল্টলেকের পূর্বাঞ্চলীয় নেতাজী সুভাষ ন্যাশনাল ইনস্টিটিউট অফ স্পোর্টসের জমি ও গৃহ সোসাইটি ফর ন্যাশনাল ইনস্টিটিউট ফর ফিজিক্যাল এডুকেশন অ্যান্ড স্পোর্টস (এস,এন,আই,পি,ই,এস)-কে হস্তান্তর করতে সম্মত হয়েছে।

ময়দানে সংলগ্ন তিনটি মাঠের গ্যালারি সারানো এবং রক্ষণাবেক্ষণের জন্য ১১,৪৯,৭৯৯ (এগারো লক্ষ উনপঞ্চাশ হাজার সাত শত নিরানব্বই) টাকা ব্যয় করা হয়েছে। ফুটবল খেলাগুলির টিকিট বিক্রয় বাবদ ১৯৮৪ সালে সংগৃহীত অর্থের কুড়ি শতাংশ যাহার পরিমাণ ১,০০,৫২৪ (এক লক্ষ পাঁচ শত চব্বিশ) টাকা প্রচলিত নিয়মানুযায়ী মোহনবাগান, ইস্টবেঙ্গল ও মহামেডান স্পোর্টিং ব্যতীত সব কটি প্রথম বিভাগীয় ক্লাবের মধ্যে ভাগ করে দেওয়া হয়েছে।

বিভিন্ন গুরুত্বপূর্ণ ক্রীড়া প্রতিযোগিতা সফল করার জন্য সরকারের অনুদান দেওয়ার রীতি অনুযায়ী গত আর্থিক বছরে মোট ২৫,৪২,৭৭৪ (পঁচিশ লক্ষ বিয়াল্লিশ হাজার সাত শত চুয়াত্তর) টাকা অনুদান দেওয়া হয়েছে। এই টাকা যে সমস্ত সংস্থাকে দেওয়া হয়েছে তাদের মধ্যে উল্লেখযোগ্য হল বেঙ্গল টেবিল টেনিস অ্যাশোসিয়েশন, দার্জিলিং জেলা ক্রীড়া সংস্থা, ওয়েস্ট বেঙ্গল বাস্কেটবল অ্যাশোসিয়েশন, উত্তর চব্বিশ পরগনা মহিলা জেলা ক্রীড়া সংস্থা, মুর্শিদাবাদ জেলা সন্তরণ সংস্থা, রাইটার্স বিল্ডিংস ক্লাব, বেঙ্গল হকি অ্যাশোসিয়েশন, বেঙ্গল অলিম্পিক অ্যাশোসিয়েশন ইত্যাদি। এছাড়া ভারত বনাম পাকিস্তানের কলকাতায় অনুষ্ঠিত প্রথম হকি টেস্ট ম্যাচ সুষ্ঠভাবে পরিচালনার জন্য মোহনবাগান/সি,এফ,সি মাঠের গ্যালারি সারানোর জন্য ৩৮,০০০ (আটত্রিশ হাজার) টাকা খরচ করা হয়েছে।

মহিলাদের খেলাধূলার উন্নতিকল্পে গত আর্থিক বছরে এক লক্ষ টাকা ব্যয়িত হয়েছে। এ বিষয়ে উল্লেখযোগ্য প্রতিযোগিতাগুলো হল প্রথম আন্তজেলা মহিলা কাবাডি চ্যাম্পিয়ানশিপ এবং প্রথম আন্তরাজ্য মহিলা অ্যাথলেটিকস প্রতিযোগিতা।

বিভিন্ন জেলায় জেলা ক্রীড়া পর্ষদ গঠিত হয়েছে। এই জেলা ক্রীড়া পর্ষদের মাধ্যমে খেলাধূলার বিভিন্ন শাখার উন্নতিকল্পে নানা পরিকল্পনা গ্রহণ করা হচ্ছে। এর জন্য গত আর্থিক বছরে ষোলটি জেলা ক্রীড়া পর্ষদকে ষোল লক্ষ টাকা দেওয়া হয়েছে। নেতাজী ইন্ডোরস্টেডিয়ামের সংস্কার হয়েছে। এর ছাদ এবং কাঠের মেঝে সারানো হয়েছে এবং পানীয় জল সংরক্ষণের জন্য একটি ভূগর্ভ জলাধার নির্মিত হয়েছে। ক্ষুদিরাম অনুশীলন কেন্দ্রেরও সংস্কার করানো হয়েছে।

তেরো জন দুঃস্থ প্রাক্তন খেলোয়াড় বা তাদের পোষ্যদের মাসিক দুশো টাকা করে

ভাতা দেওয়ার ব্যবস্থাটি গত আর্থিক বছরেও অক্ষুন্ন ছিল।

পশ্চিমবঙ্গ রাজ্য ক্রীড়া পর্ষদ গত বছর পুনর্গঠিত হয়েছে। বিভিন্ন প্রশিক্ষণ কার্যক্রম এবং খেলাধুলার সরঞ্জাম সরবরাহের মাধ্যমে এই পুনর্গঠিত ক্রীড়া পর্ষদ এই রাজ্যে খেলাধূলার উন্নতির ব্যাপারে কার্যকর ভূমিকা নিয়েছে। গত আর্থিক বছরে রাজ্য ক্রীড়া পর্ষদ এবং জেলা ক্রীড়া পর্ষদগুলি ফুটবল, কবাডি, হকি, ভলিবল, টেবিল টেনিস, বাস্কেটবল, সাঁতার এবং ব্যাডমিন্টন খেলার ব্যাপক প্রশিক্ষণের আয়োজন করেছে। এই সকল প্রশিক্ষণ শিবিরে অংশগ্রহণকারী খেলোয়াড়দের খেলাধুলার সরঞ্জাম ইত্যাদি সরবরাহ করার জন্য ক্রীড়া পর্ষদের তরফ থেকে প্রয়োজনীয় টাকা ব্যয় করা হয়েছে। গত আর্থিক বছরে বিভিন্ন শাখায় প্রায় ২০৩টি প্রশিক্ষণ শিবির বিভিন্ন জেলায় অনুষ্ঠিত হয়েছিল এবং এই শিবিরগুলিতে প্রায় ৬৪২৫ জন শিক্ষার্থী অংশগ্রহণ করেছিলেন। কাবাডি প্রশিক্ষণ শিবিরের শিক্ষার্থীরা সিনিয়ার, জুনিয়ার ও সাব-জুনিয়ার জাতীয় প্রতিযোগিতায় এবং গ্রামীণ ক্রীড়া প্রতিযোগিতায় চ্যাম্পিয়ানশিপ লাভ করেছে। ভলিবল শিক্ষার্থীরা জাতীয় স্কুল প্রতিযোগিতায় চ্যাম্পিয়ান হয়েছে। সর্বভারতীয় গ্রামীণ প্রতিযোগিতা, ১৯৮৫তে পশ্চিমবঙ্গ তীর-ধনুক ছোঁড়ায় (বালক ও বালিকা বিভাগে) এবং জিমন্যাস্টিকস-এ (বালক ও বালিকা বিভাগে) চ্যাম্পিয়ান হয়েছে। এছাড়া ১৯৮৫-এর ডিসেম্বরে অনুষ্ঠিত মাদ্রাজ ও কোয়েম্বাটোরে মহিলাদের খেলাধূলায় পশ্চিমবঙ্গ দ্বিতীয় স্থান লাভ করেছে। টেবিল টেনিস ও জুনিয়ার বাস্কেটবলের ক্ষেত্রেও পশ্চিমবঙ্গ উল্লেখযোগ্য কৃতিত্ব অর্জন করেছে। জিমনাস্টিক-এর ক্ষেত্রে অগ্রগামীদের জন্য বিশেষ প্রশিক্ষণ ব্যবস্থা ক্ষুদিরাম অনুশীলন কেন্দ্রে নিয়মিত হয় এবং অনুরোধ সাপেক্ষে এই ধরনের প্রশিক্ষণ শিবির বিভিন্ন জেলাতেও হয়। ভারতবর্ষে জিমনাস্টিকসের ক্ষেত্রে পশ্চিমবঙ্গের একটা বিশিষ্ট ভূমিকা আছে। এই বছর কেরালায় অনুষ্ঠিত সর্বভারতীয় প্রতিযোগিতায় পশ্চিমবঙ্গ চ্যাম্পিয়ান হয়েছে। ১৯৮৫ সালের জুন মাসে ক্রীড়া পর্ষদ সর্বভারতীয় গ্রামীণ সাঁতার প্রতিযোগিতা সংগঠিত করেন। স্পোর্টস অথরিটি অব ইন্ডিয়া পরিচালিত নিউ দিল্লিতে অনুষ্ঠিত স্পোর্টস ট্যালেন্ট প্রতিযোগিতায় পর্ষদ কর্তৃক নির্বাচিত পশ্চিমবঙ্গ-এর প্রতিযোগীরা অংশ গ্রহণ করেছেন এবং গর্বের সঙ্গে আমরা জানাচ্ছি যে এই প্রতিযোগিতায় পশ্চিমবঙ্গ হরিয়ানার সঙ্গে যুগ্মভাবে প্রথম স্থান অধিকার করেছে। ১৯ জন বালক এবং বালিকা বৃত্তি পেয়েছে এবং তারা ভারতবর্ষের বিভিন্ন জায়গায় স্পোর্টস স্কুলে প্রবেশাধিকার পেয়েছে। পশ্চিমবঙ্গ রাজ্য ক্রীড়া পর্ষদও খেলাধূলার বিভিন্ন শাখার কৃতিত্ব প্রদর্শনের জন্য ১৫০ জন ছেলেমেয়েকে মাসিক ৭৫ টাকা হারে গত আর্থিক বৎসরে বৃত্তি প্রদান করেছে। খেলাধূলার জগতে উল্লেখযোগ্য ভূমিকা থাকার জন্য পর্ষদ আট জনকে, কোনও ক্ষেত্রে তাদের নিকটবর্তী আত্মীয়কে, আর্থিক সাহায্য দিয়েছেন। যাঁরা এই সাহায্য পেয়েছেন তাঁদের মধ্যে আছেন শ্রী আর,সি, পরব, শ্রী এস,এন, মিত্র, (ল্যাংচা), শ্রী আমেদ খাঁন, শ্রী এস অ্যান্টনি, শ্রী হারানচন্দ্র দাস, শ্রীমতী আভা সর্বাধিকারী এবং শ্রীমতি দীপালি দাস।

এই সুযোগে আমি খেলাধুলার উন্নতিকল্পে সরকারের যে চিন্তাভাবনা আছে তা সংক্ষিপ্ত ভাবে উপস্থাপিত করছি।

আমরা মনে করি সমস্ত দেশব্যাপী একটি জাতীয় ক্রীড়ানীতি থাকা উচিত। এবং এটা

বলার অপেক্ষা রাখে না যে, যতক্ষণ পর্যন্ত না আমরা জনসাধারণকে সামগ্রিকভাবে খেলার জগতে সামিল করতে পারি, প্রয়োজনীয় অগ্রগতি লাভ আমরা করতে পারব না।

এটা এখন অবিসম্বাদী সত্য যে, যে সব দেশে সরকারি আনুকুল্য আছে এবং যে সব দেশে সামাজিক ও অর্থনৈতিক মদত আছে সে সব দেশেই খেলাধুলার জগতে ভাল ফল করতে পারে। দুর্ভাগ্যক্রমে আমাদের দেশে এই বিষয়ে সরকারি প্রচেষ্টার অভাব অত্যন্ত প্রকট। এখনও পর্যন্ত আমাদের জাতীয় স্তরে সুচিন্তিত কোনও পরিকল্পনা নেই। সর্বনিম্ন স্তর পর্যন্ত খেলাধুলার প্রয়োজনীয় কাঠামো নেই। এবং খেলাধুলা এখনও পর্যন্ত শহরের কিছু শিক্ষিত মধ্যবিত্ত সম্প্রদায়ের মধ্যেই সীমাবদ্ধ আছে।

এই অবস্থার পরিবর্তন করতে হলে প্রয়োজন জনসাধারণকে সামগ্রিকভাবে এই আন্দোলনের সামিল করা। জাতীয় ক্রীড়ানীতির এটাই হওয়া উচিত প্রাথমিক পদক্ষেপ। এর জন্য একটা স্পোর্টস সেনসাসেরও প্রয়োজন। এই স্পোর্টস সেনসাসের ভিত্তিতে পঞ্চায়েত রাজকে যথোপযুক্তভাবে এই কর্মসূচিতে যুক্ত করতে হবে। জেলার ক্রীড়া পর্ষদগুলির ভূমিকা এই বিষয়ে অত্যন্ত বেশি।

আমাদের সরকার সীমিত আর্থিক ক্ষমতার মধ্যেও এই দিকেই এগিয়ে চলেছে। এই বৎসর ২২শে ফেব্রুয়ারি আমরা "ক্রীড়া দিবস" উদযাপন করেছি। এর মুখ্য উদ্দেশ্য ছিল খেলাধূলার জনপ্রিয়তা বৃদ্ধি করা। যেহেতু এই বছরেই প্রথম আমরা ক্রীড়া দিবস উদযাপন করলাম, সেইহেতু আমরা অংশ গ্রহণের ব্যাপ্তির ওপরই বিশেষ জোর দিয়েছিলাম। সমাজের বিভিন্ন স্তরের মানুষ এতে অংশ গ্রহণ করেছেন। বিভিন্ন বিভাগের অতীত ও বর্তমানের সেরা খেলোয়াড়, সংগঠক, কর্মকর্তা, ক্লাব, সাংস্কৃতিক সংস্থা, শিশু-ছাত্র-যুব-মহিলা ও শ্রমজীবী সংগঠন সহ কয়েক লক্ষ লোক একটা সুসজ্জিত শোভাযাত্রার সামিল হয়ে ব্রিগেড প্যারেড গ্রাউন্ড থেকে যুবভারতী ক্রীড়াঙ্গন যান। সর্বকালের অন্যতম সেরা অ্যাথলেট এবং মানব ইঞ্জিন নামে খ্যাত এমিল জেটোপেক ও তাঁর সুযোগ্যা স্ত্রী ডানা জেটোপেক অনুষ্ঠানে সামিল হয়ে অনুষ্ঠানের উৎকর্ষতাকে অনেকাংশে বৃদ্ধি করেছেন।

এই অনুষ্ঠানের পেছনে যে চিন্তাভাবনা ছিল তা হল লক্ষ লক্ষ মানুষের সক্রিয় অংশ গ্রহণ এবং ক্রীড়া নিয়ে ভাবনা চিন্তা পশ্চিমবাংলার ক্রীড়াজীবনের গ্লানি দুর করে নতুন আশার আলো দেখাতে সক্ষম হবে এবং এই দৃষ্টান্ত আগামী দিনে সারা ভারতে জাতীয় ক্রীড়ানীতি নির্ধারণের প্রেরণা যোগাবে। আমরা আরও আশা রাখি এই সামাজিক সচেতনতা থেকেই আগামী দিনে অনেক অনেক উন্নত মানের খেলোয়াড় বেরিয়ে আসবে।

এই নীতির উপর ভিত্তি করে আমরা এগিয়ে চলতে বদ্ধপরিকর। কিন্তু এর প্রধান অন্তরায় হল আর্থিক অপ্রতুলতা। যদিও ক্রীড়া খাতে ব্যয় বরাদ্দ ১৯৭৭-৭৮-এ ১৩ লক্ষ থেকে বেড়ে ১৯৮৬-৮৭-তে ৩৩০ লক্ষ হয়েছে। তবুও প্রয়োজনের তুলনায় এটা যথেষ্ট নয়। শুধুমাত্র সল্ট লেক স্টেডিয়াম নির্মাণ-এর জন্য গত কয়েক বছরে বহু কোটি টাকা খরচ হয়েছে। ১৯৮২ সালে এশিয়ান গেমস্-এর সময় আমরা ভারত সরকারকে অনেক অনুরোধ করেছিলাম সল্ট লেক স্টেডিয়ামে কিছু খেলার ব্যবস্থা করার জন্য। কিন্তু সে অনুরোধ

উপেক্ষিত হয়েছে। এটা হলে হয়ত ভারত সরকার-এর কাছ থেকে কিছু আর্থিক অনুদান পাওয়া যেত। কিন্তু তা হল না। বস্তুতপক্ষে, ভারত সরকারের কাছ থেকে এই সল্ট লেক স্টেডিয়াম নির্মাণের জন্য কোনও রকম সাহায্যই পাইনি। যদিও আমরা এই সাহায্যের জন্য আন্তরিক প্রচেষ্টা চালিয়েছিলাম। কিছু সাহায্য পেলে আমরা অনেক আগেই এই কাজ শেষ করতে পারতাম। যা হোক সল্টলেক স্টেডিয়ামের দ্বিতীয় পর্যায়ের কাজ শুরুর সিদ্ধান্ত নেওয়া হয়েছে। দ্বিতীয় পর্যায়ের কাজে থাকবে নৈশালোকে খেলার ব্যবস্থা, ইলেকট্রনিক স্কোর বোর্ড এবং একটা অ্যাথলেটিক ট্র্যাকের (টার্টান ট্র্যাকের) ব্যবস্থা। এই প্রসঙ্গে এটা অবশ্যই বলা যায় যে সমস্ত ক্রীড়ামোদীদের কাছে সল্টলেক স্টেডিয়াম, ১ লক্ষ ২০ হাজার দর্শকাসন নিয়ে একটি অত্যন্ত আকর্ষণীয় সৃষ্টি হিসাবে পরিগণিত হয়েছে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

মাননীয় সদস্যবৃন্দ জানেন যে, রাষ্ট্রসংঘ ১৯৮৫ সালকে আন্তর্জাতিক যুববর্ষ বলে ঘোষণা করেছিল। রাষ্ট্রসংঘের ঘোষণার প্রতি সঙ্গতি রেখে রাজ্যে ক্রীড়া এবং যুবকল্যাণ বিভাগ আন্তর্জাতিক যুববর্ষ উদ্যাপন করার জন্য বিভিন্ন কর্মসূচী গ্রহণ করে। ব্লক, পৌরসভা, জেলা এবং রাজ্যস্তরে বিভিন্ন কর্মসূচি রূপায়ণের জন্য কমিটি গঠন করা হয়েছিল। আন্তর্জাতিক যুববর্ষের কর্মসূচি এই কমিটিগুলির মাধ্যমেই বিভিন্ন স্তরে উদ্যাপন করা হয়েছে।

রাষ্ট্রসংঘ যুববর্ষের তিনটি স্লোগান দিয়েছিল, (১) অংশগ্রহণ (২) উন্নয়ন (৩) শান্তি। রাজ্য সরকার এই তিনটি স্লোগান জনপ্রিয় করার উদ্যোগ নেওয়ার পাশাপাশি আরও তিনটি পরিপূরক স্লোগান জনপ্রিয় করে তোলার জন্য গ্রহণ করেছিল। সেই তিনটি স্লোগান হলঃ (১) সকলের জন্য কাজ (২) সকলের জন্য শিক্ষা (৩) সকলের জন্য স্বাস্থ্য। আমাদের রাজ্যের গণতান্ত্রিক ছাত্র-যুব সমাজসহ জীবন-জীবিকার বিভিন্ন স্তরের মানুষ দীর্ঘকাল ধরে এই তিনটি শ্লোগানের ভিত্তিতে আন্দোলন-সংগ্রাম পরিচালনা করছেন। রাজ্য সরকার আন্তর্জাতিক যুববর্ষে সরকারিভাবে স্লোগান তিনটি গ্রহণ করে রাজ্যের গণ-আন্দোলনের দাবিকেই মর্যাদা দিয়েছে, যদিও এ বিষয়ে আমাদের কোনও দ্বিধা নেই, আশা করি মাননীয় কোনও সদস্যরই নেই, যে বর্তমান সামাজিক-আর্থিক পরিস্থিতিতে কোনও একটি রাজ্য সরকারের পক্ষে এই দাবি বাস্তবায়ন সম্ভব নয়। মূলত গণ আন্দোলনকে মর্যাদা দিয়ে দাবিগুলি জনপ্রিয় করে তোলাই আমাদের লক্ষ্য ছিল।

মাননীয় সদস্যবৃন্দ নিশ্চয় জানেন যে, যুববর্ষের সবচেয়ে গুরুত্বপূর্ণ বিষয় ছিল 'নিজের এলাকা চিনুন' কর্মসূচি। 'নিজের এলাকা চিনুন' একটি তথ্যানুসন্ধানমূলক কর্মসূচি ছিল। রাজ্যের গণ-আন্দোলন থেকে উদ্ভূত এবং রাজ্য সরকার কর্তৃক স্বীকৃত তিনটি স্লোগানঃ সকলের জন্য কাজ, সকলের জন্য শিক্ষা এবং সকলের জন্য স্বাস্থ্য এবং এশিয়ার বৃহত্তম আমাদের জাতীয় গৌরব যুবভারতী ক্রীড়াঙ্গন প্রসঙ্গে নির্দিষ্ট এক গুচ্ছ প্রশ্নমালা নিয়ে গ্রাম-গ্রামান্তরে, শহর ও গঞ্জ এলাকায় স্বেচ্ছাসেবী যুবক-যুবতীরা তথ্যানুসন্ধান করেছেন। প্রতিটি ব্লককে দুটি ভাগে এবং পৌর এলাকাগুলিকে নির্দিষ্ট কয়েকটি ভাগে ভাগ করে নেওয়া হয়েছিল। এই এক-একটি ভাগকে 'নিজের এলাকারূপে চিহ্নিত করা হয়েছিল। প্রতিটি এলাকায় অন্যূন একশজন স্বেচ্ছাসেবী যুবক-যুবতী তথ্যানুসন্ধান করেন। সব মিলিয়ে লক্ষাধিক যুবক-যুবতী এই কর্মসূচিতে

ইতিমধ্যেই অংশ নিয়েছেন। অনুসন্ধানের কাজ শেষ হয়েছে। এখন প্রাপ্ত ফলাফল বিশ্লেষণ করে চূড়ান্ত প্রতিবেদন প্রস্তুত করার কাজ চলছে। আশা করা যায়, এই তথ্যসমূহ আগামী দিনে সরকারি-বেসরকারি নানারকম পরিকল্পনা রচনায় সহায়তা করবে।

'নিজের এলাকা চিনুন' কর্মসূচির দ্বিতীয় অধ্যায়ে আছে শ্রমদান শিবিরে যোগদান কর্মসূচি। চূড়ান্ত প্রতিবেদন পাওয়ার পর স্বেচ্ছায় বিনা পারিশ্রমিকে শ্রমদান শিবিরে যোগ দিয়ে গঠনমূলক কাজে আত্মনিয়োগ করার জন্য যুবসমাজকে আহ্বান জানানো হবে।

আন্তর্জাতিক যুববর্ষে অত্যন্ত গুরুত্ব দিয়ে সাংস্কৃতিক ও ক্রীড়ার বিভিন্ন বিষয়ে প্রতিযোগিতা, আলোচনা ও বিতর্ক সভা এবং সামাজিক-অর্থনৈতিক-বৈজ্ঞানিক প্রসঙ্গে আলোচনা করা হয়।

ব্লক ও পৌর এলাকা থেকে সফল প্রতিযোগিরা জেলাস্তরে এবং সেখানকার সফল প্রতিযোগিরা রাজ্যস্তরের সাংস্কৃতিক ও ক্রীড়া প্রতিযোগিতায় অংশগ্রহণের সুযোগ পেয়েছিলেন। বিভিন্ন সময়ে ভারত সরকার এবং বিভিন্ন রাজ্য সরকার যুববর্ষের কর্মসূচিতে আমাদের আমন্ত্রণ জানালে রাজ্যস্তরের প্রতিযোগিতায় সাফল্য অর্জনকারী প্রতিযোগিদের মধ্য থেকে প্রতিনিধি প্রেরণ করা হয়েছিল। এ বছর আন্তর্জাতিক যুববর্ষের সাংস্কৃতিক প্রতিযোগিতায় সব মিলিয়ে প্রায় ২ লক্ষ ৫৮ হাজার প্রতিযোগী যোগদান করেন যা এ রাজ্যের সাংস্কৃতিক আন্দোলনে খুবই তাৎপর্যপূর্ণ।

আমাদের রাজ্য সরকারের উদ্যোগে আন্তর্জাতিক যুববর্ষ উদ্‌যাপন শুরু হয় শ্রীতীর্থকুমার ফণীর সুপার ম্যারাথন দৌড়ের মধ্য দিয়ে। শ্রীফণী ১২ দিনে সহস্র মাইলের কিছু বেশি পথ অতিক্রম করে বিশ্ব রেকর্ড করার উদ্যোগ নিয়েছিলেন। কোচবিহার থেকে শুরু করে প্রায় প্রতিটি জেলা স্পর্শ করে সল্ট লেক স্টেডিয়ামে তাঁর দৌড় শেষ হওয়ার কথা ছিল। অতীতে শ্রীফণী ৫৮ দিন ২ ঘন্টা ২৫ মিনিটে কলকাতা থেকে কন্যাকুমারী এবং সেখান থেকে আবার কলকাতা প্রায় ৫,৪৭৯ মাইল দৌড়েছিলেন। আশা করা গিয়েছিল সহস্র মাইল দৌড়ের অতীত রেকর্ড ১২ দিন ১২ ঘন্টা ৩৬ মিনিট ভেঙে তিনি আরও উন্নত করবেন। ১৯শে ফেব্রুয়ারি দৌড় শুরু করে কিন্তু মাত্র পাঁচদিনের মাথায় তার দৌড় প্রত্যাহার করে নিতে হয় মেডিক্যাল বোর্ডের সুপারিশক্রমে। দুঃসাহসিক ও বিস্ময়কর অভিযানে ব্যর্থতা বারবার আসে বলেই সেইসব অভিযান দুঃসাহসিক এবং বিস্ময়কর। তাই তীর্থ ফণীর ব্যর্থতা যুববর্ষের অন্যান্য কর্মসূচিতে কোনও প্রতিক্রিয়া ফেলে নি। বরং সাফল্য এসেছে অনেক বেশি। বিভিন্ন প্রদেশে আমাদের রাজ্যের যুব প্রতিনিধিরা সাফল্যলাভ করে পুরস্কার নিয়ে এসেছেন।

আন্তর্জাতিক যুববর্ষে সল্ট লেকের নবনির্মিত স্টেডিয়ামটিকে যুবসমাজের উদ্দেশ্যে উৎসর্গ করে মুখ্যমন্ত্রী 'যুবভারতী ক্রীড়াঙ্গন' নামে চিহ্নিত করেন। এই যুবভারতী ক্রীড়াঙ্গনের জন্য জনগণের দৃষ্টি আকর্ষণ করে জনগণের সাহায্যে, সহযোগিতা ও সমর্থন সংগ্রহ এবং অসমাপ্ত কাজ দ্রুত সম্পন্ন করার অঙ্গীকার ঘোষণা করতে ২১শে এপ্রিল 'স্টেডিয়ামের জন্য পথপরিক্রমা' কর্মসূচি নেওয়া হয়। আন্তর্জাতিক যুববর্ষ পশ্চিমবঙ্গ রাজ্য প্রস্তুতি কমিটি এই পথপরিক্রমার আয়োজন করে। উত্তর কলকাতার দেশবন্ধু পার্ক থেকে যে পদযাত্রা বের হয় তার উদ্বোধন করেন মাননীয় রাজ্যপাল আর দক্ষিণ কলকাতার গোলপার্কের পদযাত্রা উদ্বোধন করেন মাননীয়

অধ্যক্ষ হাসিম আবদুল হালিম। পথপরিক্রমায় লেখক, শিল্পী, গায়ক, চলচ্চিত্রকার, আইনজীবী, অতীত ও বর্তমানের খেলোয়াড়, চিকিৎসক, রাজনীতিবিদ, অর্থনীতিবিদ, শ্রমিক-কর্মচারী তথা সমাজের সর্বস্তরের মানুষ অংশগ্রহণ করেন।

আন্তর্জাতিক যুববর্ষে অন্যতম বৃহত্তম কর্মসূচি ছিল সল্ট লেক থেকে হলদিয়া পর্যন্ত পদযাত্রা। হলদিয়া পেট্রো-কেমিক্যাল কমপ্লেক্স, সল্ট লেক ইলেকট্রনিক্স এবং যুবভারতী ক্রীড়াঙ্গন গড়ে তোলার গৌরবজনক কাজ হাতে নেওয়ায় রাজ্যের অগণিত যুবক-যুবতী রাজ্য সরকারকে অভিনন্দন জানায়। সেই অভিনন্দনের সার্থক অভিব্যক্তি ঘটে সল্ট লেক থেকে হলদিয়া পদযাত্রা কর্মসূচির মাধ্যমে। লক্ষ লক্ষ মানুষ পদযাত্রার কর্মকান্ডে অংশগ্রহণ করেন। এই কর্মসূচি পশ্চিম বাংলার জনজীবনে বিপুল উৎসাহ-উদ্দীপনা সৃষ্টি করে।

রাজ্যে ২৭টি যুব আবাস আছে। এই বিভাগের উদ্যোগে সোসাইটি ফর স্পোর্টস অ্যান্ড স্টেডিয়ামের মাধ্যমে যুবভারতী ক্রীড়াঙ্গনে একটি সুবৃহৎ যুব আবাস নির্মাণ করা হয়েছে যাতে ৯৭৪টি শয্যা আছে। আমাদের বিভাগের অভিজ্ঞতা হল কলকাতা মহানগরীতে রাজ্যস্তরের কোনও বড় প্রতিযোগিতা কিংবা অনুষ্ঠান করার সবচেয়ে বড় বাধা হল প্রতিযোগীদের বাসস্থান সংগ্রহ করার সমস্যা। এই সমস্যার মোকাবিলা করার জন্য সল্ট লেকে যুব আবাস নির্মাণের কাজ হাতে নেওয়া হয়েছিল।

উত্তর-পূর্ব ভারতের দ্বার কেন্দ্ররূপে শিলিগুড়ি পরিচিত। উত্তরবঙ্গের অন্যতম বড় এই শহরে একটি বড় স্টেডিয়াম ও যুব আবাসের বিপুল চাহিদা ছিল। যুববর্ষে সেই চাহিদা পূরণ হয়েছে। স্টেডিয়াম এবং তার অভ্যন্তরে যুব আবাস নির্মাণ করা হয়েছে। নির্মাণ কাজ সম্পূর্ণ শেষ হয়ে গেলে জনগণের দীর্ঘদিনের চাহিদা পূরণ করা যাবে। এ বছর বীরভূম জেলার বক্রেশ্বরেও একটি যুব আবাস নির্মাণের কাজ শেষ হয়। যুব আবসটি এপ্রিল মাসে মাননীয় মুখ্যমন্ত্রী উদ্বোধন করেছেন। ভ্রমণপ্রিয় যুবক-যুবতী ছাড়াও বহু মানুষ বক্রেশ্বরে স্বাস্থ্যের কারণে আসেন। নবনির্মিত যুব আবাস জনগণের চাহিদা পূরণ করতে সক্ষম হবে।

**ক্রীড়া আলোচনাচক্র**

গত ১৭-১৮ জুন যুবভারতী ক্রীড়াঙ্গনে 'ক্রীড়ায় জনগণের অংশগ্রহণ ও তার জনপ্রিয়তা বৃদ্ধি' প্রসঙ্গে একটি আলোচনাচক্র অনুষ্ঠিত হয়। তৎকালীন কেন্দ্রীয় যুবকল্যাণ ও ক্রীড়া বিষয়ক মন্ত্রী আর. কে. জয়চন্দ্র সিং আলোচনাচক্র উদ্বোধন করেন। আলোচনাচক্রে ক্রীড়াজগতের প্রথিতযশা ব্যক্তিবর্গ ছাড়াও পূর্বভারতের বিভিন্ন রাজ্যের ক্রীড়া সংগঠক ও উচ্চপদস্থ সরকারি আধিকারিকরা যোগ দেন। কর্ণাটক, বিহার, উত্তরপ্রদেশ সহ কয়েকটি রাজ্যের মন্ত্রীরাও আলোচনায় অংশগ্রহণ করেন। আলোচনার মধ্য দিয়ে যে মতামত প্রকাশিত হয় তা সুসংহত করার জন্য একটি ছোট কর্মসমিতি (ওয়ার্কিং গ্রুপ) গঠন করা হয়েছিল। কর্মসমিতি মতামত পর্যালোচনা করে। ২৩শে ফেব্রুয়ারি ১৯৮৬, আবার যুবভারতী ক্রীড়াঙ্গনে আলোচনাচক্র অনুষ্ঠিত হয়। দ্বিতীয় দফায় আলোচনা চূড়ান্ত রূপ লাভ করে।

২২শে ফেব্রুয়ারি রাজ্য সরকার 'ক্রীড়া দিবস' উদ্‌যাপনের আহ্বান জানিয়েছিল। কলকাতা মহানগরী এক অভূতপূর্ব বর্ণাঢ্য মিছিল ও শোভাযাত্রায় প্রাণচঞ্চল হয়ে ওঠে। ছন্দে, নৃত্যে,

গানে, বাদ্যে লক্ষাধিক মানুষের দৃপ্ত বিভঙ্গ কলকাতার জনজীবনকে উদ্বেলিত করে দেয়।

মানব-ইঞ্জিন নামে খ্যাত সর্বকালের অন্যতম সেরা দৌড়বিদ অলিম্পিকের সোনা বিজয়ী এমিল জেটোপেক এবং তাঁর সুযোগ্যা স্ত্রী অলিম্পিক সোনা বিজয়িনী ডানা জেটোপেক রাজ্য সরকারের আমন্ত্রণে সাড়া দিয়ে ক্রীড়া দিবসে উপস্থিত হয়ে উৎসাহ সৃষ্টি করেন। ক্রীড়াজগতের সঙ্গে জড়িত কয়েকজন অতীতের দিকপালকে ঐ দিন অভিনন্দিত ও পুরস্কৃত করা হয়।

**যুবনীতি আলোচনাচক্র**

ক্রীড়া ও যুবকল্যাণ বিভাগের উদ্যোগে আন্তর্জাতিক যুববর্ষ উদযাপন পশ্চিমবঙ্গ রাজ্য প্রস্তুতি কমিটির পরিচালনায় যুবভারতী ক্রীড়াঙ্গনে ২৪ ও ২৫ ফেব্রুয়ারি, ১৯৮৬ জাতীয় যুবনীতি প্রসঙ্গে একটি গুরুত্বপূর্ণ আলোচনাচক্র অনুষ্ঠিত হয়। ভারতের ২২টি অঙ্গরাজ্য এবং সমস্ত কেন্দ্রশাসিত অঞ্চলকে আলোচনাচক্রে অংশগ্রহণের জন্য আমন্ত্রণ জানানো হয়। সমস্ত কেন্দ্রীয় রাজনৈতিক দল ও কেন্দ্রীয় ছাত্র-যুব সংগঠনকেও আমন্ত্রণ জানানো হয়েছিল। এ ছাড়াও বিশিষ্ট বুদ্ধিজীবীদের মতামত ব্যক্ত করার জন্য আমন্ত্রণ জানানো হয়েছিল। কয়েকজন রাজনৈতিক নেতা, ছাত্র-যুব নেতা, বিশিষ্ট বুদ্ধিজীবী এবং কেন্দ্রশাসিত অঞ্চল ও রাজ্য সরকারগুলির কয়েকজন প্রতিনিধি এই আলোচনাচক্রে অংশগ্রহণ করেন এবং নিজেদের মতামত ব্যক্ত করেন। মাননীয় মুখ্যমন্ত্রী আলোচনাচক্র উদ্বোধন করেন। এই আলোচনাচক্র যুবজীবনের সমস্যাবলি অনুধাবনে এবং রাজ্য সরকারের কর্মসূচি প্রণয়নে খুবই গুরুত্বপূর্ণ ভূমিকা নেবে।

**বিজ্ঞান ক্লাব**

গ্রামীণ জনগণ সহ সাধারণ মানুষের মধ্যে বিজ্ঞান চেতনার প্রসার ও বিজ্ঞান মানসিকতার বিকাশ ঘটানোর উদ্দেশ্যে ইতিমধ্যেই এই বিভাগ একটি কর্মসমিতি (ওয়ার্কিং গ্রুপ) তৈরি করেছে যারা বিভিন্ন বিজ্ঞান ক্লাব ও সংগঠনের মাধ্যমে কিভাবে বিজ্ঞান ক্লাব আন্দোলন বিকশিত করা যায় তার পদ্ধতিগত বিষয়গুলি স্থির করছে। বিভিন্ন জেলার বিজ্ঞান ক্লাব ও সংগঠনের প্রতিনিধিদের সঙ্গে আলোচনাসভা করার পর এই কর্মসমিতি গঠন করা হয়েছে। ডিসেম্বর মাসে রাজ্যস্তরে সল্ট লেকে বিজ্ঞান প্রদর্শনীর আয়োজন করা হয়েছিল। বিপুল জনসমাগম উদ্যোগকে সাফল্যমন্ডিত করে।

**রাজ্য যুব উৎসব**

এখন রাজ্যস্তরে রাজ্য সরকারের উদ্যোগে যুব উৎসব অনুষ্ঠিত হচ্ছে নিয়মিত। এবার মুর্শিদাবাদ জেলার বহরমপুরে রাজ্য যুব উৎসব অনুষ্ঠিত হয় ১লা ফেব্রুয়ারি থেকে ৫ই ফেব্রুয়ারি, ১৯৮৬ পর্যন্ত। হাজার হাজার মানুষের স্রোত প্রতিদিনের উৎসবকে সার্থক করে তোলে।

**রাজ্য ক্রীড়া উৎসব**

রাজ্যস্তরে এই প্রথম ক্রীড়া ও যুবকল্যাণ বিভাগের উদ্যোগে ক্রীড়া প্রতিযোগিতা ও উৎসব অনুষ্ঠিত করা সম্ভব হয়। সল্ট লেকের নেতাজী সুভাষ ন্যাশনাল ইনস্টিটিউট অফ

স্পোর্টসের প্রাঙ্গণে ২৪ ও ২৫ ফেব্রুয়ারি অনুষ্ঠিত রাজ্য ক্রীড়া প্রতিযোগিতায় সমস্ত জেলার ছাত্র-যুবরা অংশগ্রহণ করেন। রাজ্য উৎসবের আগে ব্লকস্তর/পৌরসভাস্তরে এবং জেলাস্তরে ক্রীড়া প্রতিযোগিতা অনুষ্ঠিত হয়।

**যুববর্ষের ক্যাসেট**

আন্তর্জাতিক যুববর্ষের স্মরণে দুটি ক্যাসেট আন্তর্জাতিক যুববর্ষ উদযাপন পশ্চিমবঙ্গ রাজ্য প্রস্তুতি কমিটির পক্ষ থেকে প্রকাশ করা হয়। যুদ্ধের বিরুদ্ধে শান্তির সপক্ষে এবং দেশাত্মবোধ ও জাতীয় গর্ব সৃষ্টির উপযোগী গান ও আবৃত্তি সম্বলিত এই ক্যাসেটে সমকালীন ৩০ জন বিশিষ্ট শিল্পী বিনা পারিশ্রমিকে অংশগ্রহণ করেন। জাতীয়তাবোধ, দেশাত্মবোধ, শৃঙ্খলা ও কর্তব্যনিষ্ঠা যুবজীবনে সঞ্চার করতে ক্যাসেট দুটি গুরুত্বপূর্ণ ভূমিকা পালন করেছে। জনপ্রিয়তার দিক দিয়েও ক্যাসেট দুটি উল্লেখযোগ্য।

**পর্বত অভিযান সহ দুঃসাহসিক অভিযান**

আমাদের রাজ্যে পর্বত অভিযান খুবই জনপ্রিয় হয়ে উঠেছে। পর্বত অভিযান সহ বিভিন্ন রকমের দুঃসাহসিক অভিযানে উৎসাহদান এই বিভাগের অন্যতম কাজ। রাজ্য সরকার পর্বত অভিযান সুসংহত ও পরিকল্পিতভাবে বিকশিত করার জন্য একটি পর্বত অভিযান ফাউন্ডেশন গঠন করার প্রকল্প সক্রিয়ভাবে প্রস্তুত করছে। এই ফাউন্ডেশন পর্বত অভিযান ছাড়াও অন্যান্য রকমের দুঃসাহসিক অভিযানকে উৎসাহিত করবে। আশা করা যায়, ফাউন্ডেশন খুব শীঘ্রই কাজ শুরু করবে।

১৯৮৬-৮৭ আর্থিক বছরে যে সব কর্মকান্ড হাতে নেওয়া হবে সে সম্পর্কে কিছু কথা নিচে দেওয়া হল ঃ

**১। গ্রামীণ ক্রীড়ার উন্নয়ন**

এই কর্মসূচিতে তিনটি প্রকল্প আছে ঃ

(১) খেলার মাঠের উন্নয়ন এবং ক্রীড়া সরঞ্জাম সরবরাহ ;

(২) ক্রীড়া প্রশিক্ষণ শিবির সংগঠিত করা ;

(৩) জিমনাসিয়াম নির্মাণ এবং জিমনাস্টিক সরঞ্জাম সরবরাহ।

**(ক) খেলার মাঠের উন্নয়ন**

ক্রীড়া ও যুবকল্যাণ বিভাগ ক্রীড়ার সুযোগ-সুবিধা বৃদ্ধি এবং খেলার মাঠ, বিশেষত গ্রামীণ এলাকায়, উন্নয়ন করার ওপর অপরিসীম গুরুত্ব আরোপ করছে।

খেলার মাঠ তৈরি এবং উন্নয়নের জন্য যারা আর্থিক সাহায্য (গ্র্যান্টস) পান তাদেরই দায়িত্ব খেলার মাঠ রক্ষণাবেক্ষণ করা। এই বিভাগের লক্ষ্য হল প্রতিটি গ্রাম পঞ্চায়েত

এলাকায় অন্তত একটি করে এরকম খেলার মাঠের ব্যবস্থা করা। আর্থিক সাহায্যের সর্বোচ্চ ব্যবহারের জন্যই এই বিভাগ সেইসব মাঠই সংস্কার করতে চায় যেগুলি এখনও খেলার মাঠ রূপেই বিরাজ করছে। আমার বিভাগ মনে করে যে, এই প্রকল্প রূপায়ণ শেষ হলে প্রতিটি গ্রাম পঞ্চায়েত এলাকায় অন্তত একটি করে মাঠ প্রস্তুত হয়ে যাবে এবং গ্রামীণ এলাকায় খেলার পরিকাঠামোগত সমস্যা অনেকটা দূর হবে যা আগামী দিনে ক্রীড়াঙ্গনে ব্যাপক হারে যুবক-যুবতীর অংশগ্রহণ সুনিশ্চিত করবে। এই প্রকল্প, অবশ্যই স্থানীয় প্রতিভা চিহ্নিতকরণে সহায়তা করবে এবং ক্রীড়ার বিভিন্ন বিভাগ নতুন নতুন প্রতিভার স্পর্শে উন্নততর হয়ে উঠবে।

**(খ) ক্রীড়া সরঞ্জাম সরবরাহ**

ব্লকস্তরের যুব আধিকারিকদের অভিজ্ঞতা থেকে জানা যায় যে শুধু খেলার মাঠ নয়, ক্রীড়া সরঞ্জামেরও নিদারুণ অভাব রয়েছে। তাঁরা খেলার জন্য প্রয়োজনীয় সরঞ্জাম জোগাড় করতে পারেন না। ফলে ক্রীড়ায় ব্যাপক যুবক-যুবতীর অংশগ্রহণের পথে এই পরিস্থিতি প্রতিবন্ধকতা সৃষ্টি করে। এই পরিপ্রেক্ষিতে বিবেচনায় রেখে ও যুবকল্যাণ বিভাগ ক্রীড়া সরঞ্জাম ক্রয় করে গ্রামীণ এলাকায় বিতরণ করার প্রকল্প রূপায়ণ করে চলেছে।

উপরোক্ত দুটি প্রকল্পের জন্য ১৯৮৬-৮৭ আর্থিক বছরে ৪০ লক্ষ টাকা ব্যয়বরাদ্দ ধার্য করা হয়েছে।

**(গ) ক্রীড়া প্রশিক্ষণ শিবির সংগঠিত করা**

গ্রামীণ যুবক-যুবতীদের মধ্যে খেলার মাঠ এবং সরঞ্জামের যেমন অভাব আছে তেমনি অভাব আছে বিভিন্ন বিভাগে উপযুক্ত প্রশিক্ষণের। তাই অনাবাসিক প্রশিক্ষণ ছাড়াও জেলাস্তরে আবাসিক প্রশিক্ষণ শিবির পরিচালনা করা হচ্ছে। এই ক্রীড়া ও যুবকল্যাণ বিভাগের লক্ষ্য হল ব্যাপক সংখ্যক যুবক-যুবতীকে ক্রীড়ার বিভিন্ন বিভাগে প্রশিক্ষণ দেওয়ার ব্যবস্থা করে দেওয়া এবং এই প্রক্রিয়ার মাধ্যমে গণ-অংশগ্রহণের মধ্য থেকে দক্ষ প্রতিভাধর সম্ভাবনাময় ক্রীড়াবিদকে চিহ্নিত করা। এই ধরনের শিবির পরিচালনার ক্ষেত্রে নেহরু যুবকেন্দ্রের এন আই এস প্রশিক্ষকদের কাজে লাগানো হচ্ছে। এন আই এস কোচ ছাড়াও সুপরিচিত ফুটবল খেলোয়াড়দেরও এই কর্মসূচিতে যুক্ত করা হচ্ছে। অনাবাসিক প্রশিক্ষণ শিবিরে টিফিনের ব্যবস্থা করা হচ্ছে আর আবাসিক প্রশিক্ষণ শিবিরে সবকিছুই বিনামূল্যে সরবরাহের ব্যবস্থা করা হয়।

১৯৮৬-৮৭ আর্থিক বছরে এই খাতে ৮ লক্ষ টাকা ব্যয়বরাদ্দ ধার্য করা হয়েছে।

**(ঘ) জিমনাসিয়াম নির্মাণ এবং সরঞ্জাম ক্রয়**

শরীর চর্চা যে কোনও ক্রীড়ায় দক্ষতা ও সাফল্য অর্জনের প্রাথমিক শর্ত। এই মূল কথা মনে রেখে ক্রীড়া ও যুবকল্যাণ বিভাগ জিমনাস্টিক সরঞ্জাম ক্রয় এবং জিমনাসিয়াম নির্মাণ ও উন্নয়নের ওপর বিশেষ গুরুত্ব আরোপ করেছে। প্রতিটি প্রকল্প রূপায়ণের জন্য পঁচিশ হাজার টাকা পর্যন্ত দেওয়া হয়।

১৯৮৬-৮৭ আর্থিক বছরের জন্য এই প্রকল্পের খাতে ৬ লক্ষ টাকা ব্যয়বরাদ্দ ধার্য করা হয়েছে।

**২। বৃত্তিমূলক প্রশিক্ষণ এবং স্বনিযুক্তি উন্নয়ন প্রকল্প**

অভিজ্ঞতায় দেখা গেছে যে গ্রামীণ যুবক-যুবতীরা আর্থিক দিক থেকে সফল প্রকল্প (Viable Scheme) ঠিকভাবে গ্রহণ করতে পারে না কারণ তাদের উপযুক্ত বৃত্তিমূলক প্রশিক্ষণ নেই। এই অসুবিধা দূর করার জন্য ক্রীড়া ও যুবকল্যাণ বিভাগ বিভিন্ন এলাকায় বেকার যুবক-যুবতীদের জন্য বৃত্তিমূলক প্রশিক্ষণের ব্যবস্থা করে থাকে। বৃত্তিমূলক প্রশিক্ষণ যাতে অর্থহীন হয়ে না পড়ে তার জন্য প্রশিক্ষণপ্রাপ্ত যুবক-যুবতীদের জাতীয়কৃত ব্যাঙ্কের সঙ্গে যোগাযোগ স্থাপন করে আর্থিক দিক থেকে লাভজনক বৃত্তিমূলক প্রকল্প রূপায়ণে সহায়তা করার কর্মসূচি আমার বিভাগের পক্ষ থেকে রূপায়ণ করা হচ্ছে। তফসিলি জাতি কম্পোনেন্ট প্ল্যান অনুযায়ী, তফসিলি জাতির যুবক-যুবতীদের বৃত্তিমূলক প্রশিক্ষণের বিশেষ ব্যবস্থা করা হচ্ছে। এই প্রশিক্ষণের অন্তর্ভুক্ত বিষয়ের মধ্যে টাইপরাইটিং, সাইকেল সারানো, মাদুর তৈরি, কাপড় ছাপানো, মুরগি পালন, সাবাই ঘাস থেকে মাদুর তৈরি করা, ফল সংরক্ষণ, পাম্পসেট মেরামত, বুনন প্রভৃতি প্রশিক্ষণ দেওয়া হয়।

**৩। রাজ্যের ভেতরে এবং বাইরে যুব আবাস স্থাপন**

আমার বিভাগের অন্যতম লক্ষ্য হল রাজ্যের ভিতরে এবং বাইরে আরও অনেক যুব আবাস নির্মাণ এবং বর্তমানের যুব আবাসগুলিকে উন্নততর করে তোলা। এখন এই রাজ্যের অভ্যন্তরে বিভিন্ন জায়গায় ২৬টি যুব আবাস আছে। একটিমাত্র যুব আবাস রাজ্যের বাইরে—বিহারের নালন্দা জেলার রাজগীরে আছে। যুব আবাসগুলি রাজ্যের গুরুত্বপূর্ণ স্থানে অবস্থিত। যুব আবাস স্থাপনের লক্ষ্য হল যুবসমাজকে দেশ জানার সুযোগ করে দিয়ে সাংস্কৃতিক চেতনা উন্নত করতে সহায়তা করা এবং তাদের সক্রিয় বিনোদনের সুযোগ সৃষ্টি করা। দারিদ্র্য এবং যুবজীবনের প্রেক্ষাপট বিবেচনায় রেখে যুব আবাসে ছাত্র এবং যুবকদের স্পল্প ব্যয়ে থাকার ব্যবস্থা করা হয়েছে। স্বল্প ব্যয়ে ভ্রমণের সুযোগ সৃষ্টি করার ফলে যুবসমাজের মধ্যে যেমন ভ্রমণ-উৎসাহ বৃদ্ধি পেয়েছে তেমনি যে এলাকাগুলিতে যুব আবাসগুলি অবস্থিত সেইসব এলাকার অর্থনীতিও আংশিকভাবে সচল হচ্ছে।

এই প্রকল্পের জন্য ১৯৮৬-৮৭ আর্থিক বছরের জন্য ২০ লক্ষ টাকা ধার্য করা হয়েছে।

**৪। ছাত্রদের শিক্ষামূলক ভ্রমণ, আর্থ-সামাজিক-সাংস্কৃতিক তথ্যানুসন্ধান ও যুবজীবনের ওপর গবেষণা এবং যুবজীবন সমৃদ্ধ করার জন্য অন্যান্য যুবকল্যাণমূলক প্রকল্প**

শিক্ষার অঙ্গ হিসাবে এবং সক্রিয় বিনোদনের উদ্দেশ্যে যুবসমাজের মধ্যে ভ্রমণ অভ্যাস প্রসারিত করা ক্রীড়া ও যুবকল্যাণ বিভাগের অন্যতম গুরুত্বপূর্ণ প্রকল্প।

১৯৮৬-৮৭ আর্থিক বছরের জন্য এই প্রকল্প বাবদ ৬ লক্ষ টাকা ধার্য করে রাখা হয়েছে।

**৫। মুক্তাঙ্গন মঞ্চ**

গ্রামীণ এলাকায় যুবসমাজের সাংস্কৃতিক কর্মকাণ্ডে ব্যাপকভাবে অংশগ্রহণের সুযোগ সৃষ্টির জন্য আমার বিভাগ মুক্তাঙ্গন মঞ্চ নির্মাণের প্রকল্প হাতে নিয়েছে।

এই প্রকল্প রূপায়ণের জন্য ১৯৮৬-৮৭ আর্থিক বছরে ৫ লক্ষ টাকা ধার্য করা হয়েছে।

**৬। রাজ্য যুবকেন্দ্র—গ্রন্থাগার তথা তথ্যকেন্দ্র**

কলকাতায় রাজ্যস্তরের যুবকেন্দ্র স্থাপন এই বিভাগের গুরুত্বপূর্ণ প্রকল্প। কলকাতার মৌলালীতে দশ কাঠা জমির ওপর নয়তলাবিশিষ্ট রাজ্য যুবকেন্দ্র নির্মাণ করা হয়েছে ৫৫ লক্ষ টাকা ব্যয়ে। এই যুবকেন্দ্র শুধুমাত্র এই রাজ্যের যুবসমাজের মিলনকেন্দ্র নয়, সারা ভারতের যুবসমাজও এখানে মিলিত হওয়ার সুযোগ পান। রাজ্য যুবকেন্দ্রে শীততাপনিয়ন্ত্রিত ৩৯২টি আসনবিশিষ্ট একটি প্রেক্ষাগৃহ আছে। আছে একটি গ্রন্থাগার যাতে গবেষণারত যুবক-যুবতীদের উপযোগী অসংখ্য গ্রন্থ রাখা হয়েছে। এই যুবকেন্দ্রে আছে যুব আবাস (মহিলা ও পুরুষের জন্য), ভারতের স্বাধীনতা সংগ্রামের অমর কাহিনী সম্বলিত 'মুক্তির সংগ্রামে' যাদুঘর পর্বত অভিযানের সরঞ্জাম সংরক্ষণ কেন্দ্র, বৃত্তিমূলক প্রশিক্ষণ কেন্দ্র প্রভৃতি। আগামী দিনে এই রাজ্য যুবকেন্দ্রকে আরও অর্থবহ করে তোলার জন্য কিছু কিছু প্রকল্প হাতে নেওয়া হবে।

১৯৮৬-৮৭ আর্থিক বছরে এই প্রকল্পের জন্য ৩ লক্ষ টাকা ধার্য করা হয়েছে।

**৭। জেলা যুবকেন্দ্র**

রাজ্য যুবকেন্দ্রের অনুরূপ কিন্তু ছোট আকারে জেলায় জেলায় জেলা যুবকেন্দ্র স্থাপনের প্রকল্পও আছে।

১৯৮৬-৮৭ আর্থিক বছরে এই প্রকল্প বাবদ ৫ লক্ষ টাকা ধার্য করা হয়েছে।

**৮। বার্ষিক রাজ্য যুব উৎসব**

সাংস্কৃতিক কর্মকাণ্ডে সক্রিয় অংশগ্রহণের সুযোগ করে দেওয়া এবং সুস্থ সংস্কৃতি চর্চায় উৎসাহিত করার জন্য ক্রীড়া ও যুবকল্যাণ বিভাগ নিরন্তর প্রয়াস চালাচ্ছে। প্রতি বছর ব্লকস্তরে, পৌরসভাস্তরে (গত বছর থেকে শুরু হয়েছে), জেলাস্তরে এবং রাজ্যস্তরে যুব উৎসব অনুষ্ঠিত হয়। যুব উৎসবগুলিতে শিশুদের জন্য বিভিন্ন অনুষ্ঠান সহ সাংস্কৃতিক ও ক্রীড়া প্রতিযোগিতা, আলোচনাচক্র, বিতর্ক, প্রদর্শনী, বিজ্ঞানমেলা ইত্যাদি নিয়মিত বিষয় হিসাবে থাকে।

এই প্রকল্পে ১৯৮৬-৮৭ আর্থিক বছরে ১৮ লক্ষ টাকা ধার্য করা হয়েছে।

**৯। পর্বত অভিযানের প্রসার ও পশ্চিমবঙ্গ পর্বত অভিযান ফাউন্ডেশন স্থাপন ও তার কাজ**

আমাদের রাজ্যে পর্বত অভিযান খুবই জনপ্রিয়তা অর্জন করেছে। পশ্চিম বাংলায় পর্বত

অভিযাত্রীদের ক্লাব ও সংগঠন সারা ভারতের মধ্যে সর্বাধিক। হিমালয়ের বিভিন্ন শিখরে প্রতি বছর এই সংস্থাগুলির উদ্যোগে অভিযান সংগঠিত হয়। প্রতি বছর ব্যয় হয় আনুমানিক ২ লক্ষ টাকা। উপযুক্ত সরঞ্জামের অভাব প্রতি বছরই পর্বত অভিযাত্রীদের অভিযানের পথে প্রতিবন্ধকতা সৃষ্টি করে। এই পরিপ্রেক্ষিতে বিবেচনায় রেখে ক্রীড়া ও যুবকল্যাণ বিভাগ তিন লক্ষ টাকা ব্যয়ে কলকাতায় একটি পর্বত অভিযানের সরঞ্জাম ভান্ডার স্থাপন করেছে। এই ভান্ডার থেকে বিভিন্ন ক্লাব ও সংস্থাকে সরঞ্জাম সরবরাহ করা হয়।

পর্বত অভিযানে তুলনামূলকভাবে অবশ্য কম সংখ্যক যুবক-যুবতী অংশগ্রহণ করেন, কিন্তু ট্রেকিং-এ বিপুল সংখ্যক গ্রামীণ যুবক-যুবতীও অংশগ্রহণ করেন। ট্রেকিং ও পর্বত অভিযান যুবমানসে দুঃসাহসিক অভিযানে ঝাঁপিয়ে পড়া, শৃংখলা বোধ ও পারস্পরিক সহমর্মিতার আদর্শ যুবসমাজে সঞ্চার করে। দেশের জীবজগৎ ও গাছপালা সম্পর্কে গভীর অনুসন্ধান ও গবেষণার কাজেও তাদের উদ্বুদ্ধ করে এইসব অভিযান। যুবসমাজের আগ্রহ এবং সামগ্রিকভাবে সামাজিক জীবনে এর কার্যকর ভূমিকা সম্পর্কে সচেতন থেকে এই বিভাগ সপ্তম পঞ্চবার্ষিক পরিকল্পনায় পশ্চিমবঙ্গ পর্বত অভিযান ফাউন্ডেশন গঠন করার প্রকল্প প্রস্তাব করেছে। এই ফাউন্ডেশন পর্বত অভিযান, ট্রেকিং সহ বিভিন্ন রকমের দুঃসাহসিক অভিযান সংগঠিত করার দায়িত্ব পালন করবে।

এই প্রকল্পে ১৯৮৬-৮৭ আর্থিক বছরে ৮ লক্ষ টাকা ধার্য করা হয়েছে।

**১০। ব্লক ও জেলাস্তরে তথ্যকেন্দ্র**

ক্রীড়া ও যুবকল্যাণ বিভাগের অধীনে প্রতিটি ব্লকে এবং জেলায় নিজস্ব কার্যালয় আছে। প্রতিটি ব্লক যুবকরণে একটি করে তথ্যকেন্দ্রও স্থাপন করা হয়েছে। এই তথ্যকেন্দ্রগুলির মাধ্যমে গ্রামীণ যুবসমাজের মধ্যে চাকুরির খবরাখবর সহ বিভিন্ন ধরনের তথ্য প্রচার করা হয়ে থাকে।

১৯৮৬-৮৭ সালে এই প্রকল্পের জন্য ৭ লক্ষ টাকা ধার্য করে রাখা হয়েছে।

**১১। জাতীয় সংহতির লক্ষ্য নিয়ে প্রকল্প**

জাতীয় ঐক্য ও সংহতি দৃঢ় থেকে দৃঢ়তর করার জন্য জাতীয় সংহতি প্রকল্প গ্রহণ করেছে ক্রীড়া ও যুবকল্যাণ বিভাগ। ১৯৮৬-৮৭ আর্থিক বছরের জন্য এই প্রকল্প বাবদ ২ লক্ষ টাকা ধার্য করা হয়েছে। এই প্রকল্পের লক্ষ্য হল আন্তরাজ্য মতামত বিনিময় ও ভাবের আদান-প্রদান করা ও আলোচনাচক্র সংগঠিত করা।

**এন সি সি**

জাতীয় সমরশিক্ষার্থী বাহিনী দেশব্যাপী ছড়িয়ে থাকা একটি সংগঠন। এই সংগঠন সুশৃংখল ছাত্র-ছাত্রীদের সর্ববৃহৎ সংস্থা যারা দেশের নিরাপত্তা রক্ষার কর্মসূচিতে নিজেদের আত্মনিয়োগ করেছে। জাতীয় সমরশিক্ষার্থী বাহিনী মূলত ছাত্র-যুবদের সামরিক প্রশিক্ষণের সংগঠন। এর মধ্য দিয়ে ছাত্র-যুবদের মধ্যে নেতৃত্বের গুণাবলী, আত্মশৃংখলাবোধ, আত্মত্যাগ

এবং জাতির কল্যাণে নিজেদের নিয়োজিত করার গুণাবলী বিকশিত হয়। এন সি সি-র বিভিন্ন শাখা এবং গ্রুপ হেড কোয়ার্টার্স নিয়মিত সামরিক অফিসার এবং অন্যান্য সামরিক কর্মীদের দ্বারা পরিচালিত হয়। তারা কলেজ ও মাধ্যমিক বিদ্যালয়ের শিক্ষকমন্ডলীর থেকে নেওয়া আংশিক সময়ের এন সি সি অফিসারদের সক্রিয় সাহায্য ও সহযোগিতার ওপর নির্ভর করে চলেন। আংশিক সময়ের এন সি সি অফিসারদের নিয়মিত প্রতিরক্ষা প্রতিষ্ঠান থেকে প্রশিক্ষণ দেওয়া হয়। জাতীয় সমরশিক্ষার্থী বাহিনীর সাধারণ প্রশিক্ষণ দেওয়া হয় নিয়মিত প্যারেডের মধ্য দিয়ে। তাছাড়া ১০/১২ দিনের প্রশিক্ষণ শিবিরগুলিতে নিবিড় প্রশিক্ষণের ব্যবস্থা করা হয়ে থাকে। নিয়মিত সামরিক শাখায় এবং সামরিক হাসপাতালগুলিতে জাতীয় সমরশিক্ষার্থী বাহিনীর সংযুক্ত থাকা প্রশিক্ষণেরই একটি অঙ্গ। এ ছাড়াও তাদের মাউন্টেনিয়ারিং লিডারশিপ কোর্স, স্কী কোর্স, প্যারাট্রুপিং গ্লাইডিং, নার্সিং, সিগন্যালিং প্রভৃতি বিষয়ে প্রশিক্ষণের সুযোগ দেওয়া হয়।

ভারত সরকার সামরিক বাহিনীর অফিসার যাঁরা এন সি সি-তে নিযুক্ত, তাঁদের বেতন ও অন্যান্য ভাতার ব্যয়ভার বহন করেন। তারা শিক্ষার্থীদের পোশাকের ব্যয়ও বহন করেন। ভারত সরকার বার্ষিক প্রশিক্ষণ শিবির ও অনুরূপ অন্যান্য কোর্সের জন্য ৫০ শতাংশ ব্যয়ভার বহন করে থাকেন। রাজ্য সরকার শিক্ষার্থীদের ভ্রমণ-ভাতা, পোশাক-পরিচ্ছদ পরিষ্কার করার ভাতার ব্যয়ভার বহন করে। আংশিক সময়ের এন সি সি অফিসারদের মাসিক সাম্মানিক, তাঁদের প্রশিক্ষণের সমস্ত ব্যয় এবং অনুরূপ অন্যান্য খরচ রাজ্য সরকার বহন করে। রাজ্য সরকার রাজ্যে এন সি সি শাখা/কার্যালয় চালু রাখার ব্যয়ভারও বহন করে চলেছে। এ ছাড়াও প্রশিক্ষণ শিবির ও অন্যান্য কোর্সের মোট ব্যয়ের ৫০ শতাংশ বহন করে থাকে। উৎসাহদানের কর্মসূচি অনুযায়ী ভারত সরকারের সুপারিশক্রমে রাজ্য সরকার সামরিক কর্মীদের এই রাজ্যে এন সি সি প্রশিক্ষণ চালিয়ে যাওয়ার জন্য পর্যাপ্ত বাসস্থানেরও ব্যবস্থা করে আসছে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই কটি কথা বলে আমি আমার দাবি অনুযায়ী ব্যয়বরাদ্দ এই সভায় অনুমোদন করার জন্য আবেদন করছি।

**Mr. Speaker :** Both the demands will be discussed together. There are eight cut motions under Demand No. 32 and there are four cut motions under Demand No. 33. All the cut motions are in order.

## MOTIONS FOR REDUCTION

### DEMAND NO. 32

**Shri Kashinath Mishra :** Sir, I beg to move that the amount of Demand be reduced by Rs. 100/-.

### DEMAND NO. 33

**Shri Kashinath Mishra :** Sir, I beg to move that the amount of

Demand be reduced by Rs. 100/-.

**Mr. Speaker :** Now I call upon Shri Ambica Banerjee to speak.

**শ্রী অম্বিকা ব্যানার্জি ঃ** মিঃ স্পিকার স্যার, আমাদের রাজ্যের ক্রীড়ামন্ত্রী মাননীয় সুভাষ চক্রবর্তী মহাশয় যে ব্যয়বরাদ্দ পেশ করেছেন তার বিরোধিতা করছি, বিরোধিতা করছি এই কারণে টাকার অঙ্কে নয়, বিরোধিতা করছি তার সার্বিক ব্যর্থতার জন্য। স্পোর্টস এমন একটা জিনিস যার সঙ্গে রাজনীতির কোনও সম্বন্ধ নেই। রাজনীতির রাস্তা এক রকমের আর স্পোর্টসের রাস্তা সোজা। তাই আজকের দিনে পশ্চিমবঙ্গে স্পোর্টসের আবহাওয়া যা বিষাক্ত হয়ে উঠেছে এবং পশ্চিমবঙ্গে স্পোর্টসের যে একটা জায়গা আছে যার কথা আমরা বারবার বলেছি এখান থেকে মানুষ অত্যন্ত সুস্থ নিশ্বাস নিতে পারে এই গড়ের মাঠে।

আজকে যে গড়ের মাঠের হাওয়া বিষাক্ত হয়ে উঠেছে তার জন্য দায়ী এই রাজ্য সরকার। এঁদের দীর্ঘ উদাসীনতার ফলে পশ্চিমবাংলার স্পোর্টস ক্রমে ক্রমে নিচের দিকে যাচ্ছে। সারা ভারতবর্ষের উন্নতি বিশেষভাবে পরিলক্ষিত নাহলেও অন্তত এটুকু বলা যায় নিম্নমুখী নয়। স্পোর্টস প্রসঙ্গে রিকগনাইজড ইভেন্টের কথা বলতে গেলেই মন্ত্রী মহাশয় বলবেন হাডুডু, কবাডি ইত্যাদি দারুণ বেড়েছে। আমি এই সমস্ত খেলার বিপক্ষে নয়। একথা সকলেই স্বীকার করবেন যে কোনও খেলা খেলতে গেলেই ফিজিক্যাল ফিটনেস-এর দরকার হয়। কিন্তু এঁদের সেদিকে নজর নেই। এঁরা শুধু রাজনীতি করে, খেলার কিছু বোঝেনা। রাজ্য সরকারের বাজেট বেড়েছে ১১০ কোটি টাকা, কিন্তু খেলাধুলার ক্ষেত্রে বাজেট কত বেড়েছে সেটা যদি দেখেন তাহলে দেখবেন তেমন কিছু ইমপ্রুভমেন্ট হয়নি। এবারে আমি আপনাদের কাছে কিছু পরিসংখ্যান দেব। পশ্চিমবঙ্গ সরকার ১৯৮৬/৮৭ সালে সামান্য টাকাই এই স্পোর্টস-এর বরাদ্দ করেছেন। ১৯৮৫/৮৬ সালে যেটা বরাদ্দ ছিল সেটা সংশোধন করে প্রকৃত যেটা হয়েছে তাতে দেখা যাচ্ছে প্রশাসনিক ক্ষেত্রে ব্যয় বরাদ্দ এঁরা বাড়িয়েছেন—স্পোর্টস-এর ইমপ্রুভমেন্টের জন্য টাকা তেমন কিছু বাড়েনি। ১৯৮৬/৮৭ সালে ৪ কোটি ৯০ লক্ষ ৯৫ হাজার টাকা বরাদ্দ করেছেন। ১৯৮৫/৮৬ সালে বরাদ্দ ছিল ৫ কোটি ১৪ লক্ষ ৯০ হাজার টাকা কিন্তু প্রকৃত ব্যয় হয় ৪ কোটি ৭০ লক্ষ ২ হাজার টাকা। অর্থাৎ দেখা যাচ্ছে প্রত্যক্ষভাবে বরাদ্দ ২৩ লক্ষ ৯৬ হাজার টাকা কমে গেল। কিন্তু এবারে প্রকৃত ব্যয় বেশি হল ২০ লক্ষ ১৪ হাজার টাকা। এই যে টাকা বেড়ে গেল এটা কিন্তু বেতন, ভাতা, ঘরভাড়া এবং অফিস খোলার জন্য ব্যয় হল। অর্থাৎ এঁদের আসল খরচ স্পোর্টস-এর জন্য নয়, প্রশাসনিক ইমপ্রুভমেন্ট এবং অন্যান্য ক্ষেত্রে। এমপ্লয়ীজদের মাইনে বেড়েছে বলে টাকা চলে যাচ্ছে, কিন্তু স্পোর্টস-এর ইমপ্রুভমেন্টের জন্য কতটাকা খরচ হচ্ছে সেটা আমি জানতে চাই এবং উই আর ইন্টারেস্টেড ওনলি দেয়ার। অপরিবর্তিত বরাদ্দের খাতগুলি হল—স্কুলে শরীর সংক্রান্ত শিক্ষা ২৫ লক্ষ টাকা, জেলায় জেলায় মাঠ ৩ লক্ষ টাকা, খেলার মাঠের উন্নয়নের জন্য ১ লক্ষ টাকা, সুইমিং পুল তৈরি ১ লক্ষ টাকা, বাস্কেট বল প্রকল্প ২ লক্ষ ২৫ হাজার টাকা, জিমনাসিয়াম তৈরি ৩০ হাজার টাকা, জিমনাসটিক সরঞ্জাম ৫০ হাজার টাকা, রাজ্য স্কুল ক্রীড়া প্রতিযোগিতা ৫০ হাজার টাকা, জেলা স্কুল ক্রীড়া সংস্থা ১ লক্ষ ৮০ হাজার টাকা, দার্জিলিং জেলার ক্রীড়া উন্নয়ন ১ লক্ষ টাকা ইত্যাদি ইত্যাদি নানা খরচ বেড়েছে বলেছেন।

আজকে আপনারা যদি কেন্দ্রের দিকে তাকান তাহলে দেখবেন সেখানে স্পোর্টস বাজেট হয়েছে মোর দ্যান ডাবল। এঁরা বলেন কেন্দ্র খরচ করছে না। এবারে কি উত্তর দেবেন? কেন্দ্রীয় মন্ত্রী মিসেস মার্গারেট আলভা বলেছেন কেন্দ্র স্পোর্টস-এর জন্য দ্বিগুণ টাকা খরচ করেছে। আর এঁরা কি করলেন, স্পোর্টস-এর উন্নতির জন্য খরচ বাড়ানো দূরের কথা, নিজেদের ক্যাডারদের জন্য খরচ করছেন। অনুরূপভাবে ক্রীড়া খাতে বরাদ্দ হয়েছে ৩ কোটি ৩০ লক্ষ টাকা। গতবার বরাদ্দ ছিল ৩ কোটি ৬৯ লক্ষ টাকা। কিন্তু প্রকৃত ব্যয় হয়েছে ৩ কোটি ১৫

[3-40—3-50 P.M.]

লক্ষ টাকা। এই খাতেও দেখা যাচ্ছে বরাদ্দ কমেছে ৩৯ লক্ষ টাকা। যে জন্য প্রকৃত ব্যয় বরাদ্দ অর্থ থেকে কম হয়েছে, তার কারণ হল ক্যাম্পস, স্টেডিয়াম, খেলার মাঠ প্রভৃতির জন্য বরাদ্দ ছিল ৭০ লক্ষ টাকা, ব্যয় হয়েছে ৪৭ লক্ষ টাকা। এবার বরাদ্দ ৫০ লক্ষ টাকা। যুব ভারতী ক্রীড়াঙ্গন স্টেডিয়ামের জন্য বরাদ্দ ছিল ১ কোটি ২৫ লক্ষ টাকা, ব্যয় হয়েছে ১০ লক্ষ টাকা কম। এবারের বরাদ্দ ১ কোটি ২৫ লক্ষ টাকা। সুভাষ সরোবর সুইমিং পুল ও রবীন্দ্র সরোবরে বরাদ্দ ছিল ১৭ লক্ষ টাকা, ব্যয় হয়েছে ১২ লক্ষ টাকা। এবারের বরাদ্দ ১৬ লক্ষ টাকা। জেলায় অনুদানে বরাদ্দ ছিল ৪০ লক্ষ টাকা, প্রকৃত ব্যয় ৩০ লক্ষ টাকা। এবারের বরাদ্দ ৩১ লক্ষ ৫০ হাজার টাকা। খেলাধুলা উন্নয়নে যেখানে বরাদ্দ ছিল ৪০ লক্ষ টাকা সেখানে ব্যয় হয়েছে ২৫ লক্ষ টাকা। এবারের বরাদ্দ ২৮ লক্ষ টাকা। ক্ষুদিরাম ও রঞ্জি স্টেডিয়ামের জন্য বরাদ্দ অর্থ ব্যয় হয়েছে। এবার বরাদ্দ বাড়িয়ে করা হয়েছে ১২ লক্ষ ৫০ হাজার টাকা। সুতরাং দেখা যাচ্ছে প্রত্যেকটি খাতে খরচ কমে গেছে। ভারতবর্ষের সবচেয়ে বড় গেম ছিল ফুটবল, সেই ফুটবলে দেখছি পশ্চিমবঙ্গে গড়ের মাঠে ১ কোটি টাকার উপর ফুটবলের ভেতর দিয়ে খরচ হয়ে গেল, সেই ফুটবলকে আজ কোথায় নিয়ে গেছেন। পাঞ্জাবের মতো স্টেটে যেখানে অ্যামেচার রয়েছে সেই পাঞ্জাবের কাছে এখানে কোটি কোটি টাকা খরচ করা সত্ত্বেও আমরা হেরে গেলাম। এখানকার খেলোয়াড়দের মধ্যে যদি ন্যাশনাল স্পিরিট তৈরি করতে না পারি তাহলে যত টাকাই দিন খেলা হবে না। খেলার মাঠে এমন একটা দিন নেই যেদিন মারপিট হচ্ছে না, খেলার মাঠকে মাউনটেন্ট পুলিশ দিয়ে কন্ট্রোল করতে হচ্ছে। এই গড়ের মাঠ স্টেট কন্ট্রোল করেন, নাকি কেন্দ্র কন্ট্রোল করছেন? আপনি যে ইন্টারেস্ট টিকিটের কোটায় দেখান সেই ইন্টারেস্ট খেলাধূলাতে নেই। আপনি বলেছিলেন ঘুঘুর বাসা ভাঙ্গবেন, আজ ৯ বছরে কয়টি ঘুঘুর বাসা ভাঙ্গতে পেরেছেন? আমরা জানি সি এ বি, আই এফ এ, বি এইচ এ, এগুলি অটোনমাস বডি, টিকিটের ব্যাপারে সেখানে হতে দিয়ে পড়ে থাকেন, হাজার হাজার টিকিট সেখান থেকে নিয়ে আসেন, তার হিসাব কোথায়? আপনারা জানান না কত টিকিট আপনারা পান, সেই হিসাব আমাদের দেবেন। আমাদের হিসাব দেবেন কত টাকা নিয়ে আসেন। আপনারা গোল্ডেন কাপ চালু করেছেন, সকলকে খেলা দেখাবেন, কয়টি গোল্ডেন কাপে মেম্বারশিপ অ্যাসিওর করতে পেরেছেন? আপনারা সাধারন মানুষকে ইন্টারেস্টেড করতে পারেন নি। নতুন স্টেডিয়াম করেছেন, ১২ কোটি টাকা খরচ করে ফার্স্ট ফেজে স্টেডিয়াম করার কথা ছিল, আজকে ২০ কোটি টাকা খরচ হয়ে গেছে, একটা ফেজও তৈরি করতে পারেন নি। এই কোটি কোটি টাকা ব্যাঙ্ক থেকে নিয়েছেন যার জন্য পশ্চিমবঙ্গ সরকার গ্যারান্টার হয়েছেন, কেন্দ্রীয় সরকার প্রতিবার এই যে কোটি

কোটি টাকা দিচ্ছেন এই টাকার কোটি কোটি টাকা ইন্টারেস্ট হবে, এই টাকাটা কি করে শোধ করবেন আজ পর্যন্ত ইন্টারেস্টের যে টাকাটা জমেছে তার একমাত্র কারণ হচ্ছে যে টাকাটা ব্যয় হবার কথা ছিল সেই ব্যয়টা যত না কাজে হয়েছে তার বেশি পকেটে গেছে। আজকে স্টেডিয়াম উনি করেছেন জন সাধারণের পয়সায়, আজকে সম্পূর্ণ রাজনৈতিক উদ্দেশ্য প্রনোদিত হয়ে একটা স্টেডিয়াম কমিটি করেছেন, সেই কমিটিতে এমন একটা লোক নেই যারা জীবনে খেলাধূলা করেছেন। কতকগুলি মাথা মোটা পেট মোটা লোক নিয়ে কমিটি করেছেন।

তারপর আমরা বলবার পর কিছু কিছু লোককে নিয়েছেন। স্পোর্টস কাউন্সিল নামে যে সংগঠনটি আছে সেখানে কাদের কাদের মেম্বার করা হয়েছে সেটা আপনারা দেখুন। যাদের সঙ্গে খেলাধূলার কোনও যোগাযোগ নেই তাদের সেখানে রাখা হয়েছে। স্পোর্টস কাউন্সিলের কোনও মিটিং হয়না। ওখানে যে সাব-কমিটিগুলি আছে সেখানে কারা মেম্বার সেটাও এবারে দেখুন। ওই যে একজন আমাদের এখানে বসে আছেন, জীবনে কোনও দিন বলে একটা লাথি মারেন নি, চিংড়ি মাছের মতো চেহারা—তাঁকে করা হয়েছে কুস্তির সাব-কমিটির মেম্বার। পরিতোষ চক্রবর্তীর নাম সারা ভারতবর্ষের লোক জানে, ফুটবল, ভলিবল খেলেন—কিন্তু তিনি আছেন জুডো সাব-কমিটিতে। এই সাব-কমিটিগুলোরও কোনও মিটিং হয় না। ওখানে একটা ককাস্ তৈরি করা হয়েছে ৭/৮ জন মেম্বার যা রয়েছেন তাঁরা সব নামকরা রাজনৈতিক লিডার, মাত্র ৩জন খেলোয়াড় আছেন। দেখা যাচ্ছে সম্পূর্ণ রাজনৈতিক উদ্দেশ্য প্রণোদিত হয়ে এঁরা এই স্পোর্টস কাউন্সিল চালাচ্ছেন। তারপর, প্রতি জেলায় জেলায় দেখবেন এক একটা প্যারালাল ডিস্ট্রিক্ট স্পোর্টস কমিটি করেছেন। এঁদের কোনও কাজ নেই। এখান থেকে যে টাকা পয়সা যায় সেটা এঁরা ভাগ বাঁটোয়ারা করে নেন। হাওড়াতে এঁরা নাকি সুইমিং পুল করছেন। এটা সম্পূর্ণ অসত্য কথা। সেখানকার কিছু সাধারণ মানুষ কনট্রিবিউট করে এটা করছে। এঁরা স্টেডিয়ামের জন্য লটারি করছেন তাতে বলবেন এই লটারি করে কত টাকা আপনারা পেয়েছেন। আমরা জানি পুলিশের মাধ্যমে জেলায় জেলায় লটারির টিকিট বিক্রি করা হয়েছে। প্রত্যেকটি জেলায় এঁরা লটারির টিকিটের একটা কোটা ঠিক করে দিয়েছেন। লটারির টিকিট বিক্রির ব্যাপারে আমি একটা স্পেসিফিক কেস দিয়েছিলাম এই ব্যাপারে এমন কি মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করা হয়েছিল। হাওড়ায় দেখেছি একজনকে জোর জবরদস্তি করে টিকিট বিক্রি করেছে। আমার বক্তব্য হচ্ছে এই খেলা নিয়ে আপনারা রাজনীতি করবেন না। যুব কল্যাণের জন্য যে টাকা দেওয়া হয়েছে সেটা আপনারা ডাইভার্ট করেছেন পদ যাত্রায়। ওঁরা দেখাচ্ছেন এই টাকা খরচ হয়েছে, কিন্তু আসলে এই টাকা আত্মসাৎ করা হয়েছে। ২/৩ লক্ষ টাকা এক এক জায়গায় খরচ হয়েছে এবং কেন্দ্রীয় সরকারের টাকা অন্য জায়গায় ডাইভার্ট করা হয়েছে। বাইরে থেকে লোকগুলোকে নিয়ে এসে হাঁটাতে হাঁটাতে নিয়ে গেছেন, তাদের এক কাপ চা এবং টোস্ট দেবার ক্ষমতা আপনাদের হল না। এইভাবে আপনারা পশ্চিমবাংলার লোককে দেখিয়েছেন কত লোক আপনাদের সঙ্গে আছে। পশ্চিমবাংলার মানুষকে আর কত ধাপ্পা আপনারা দেবেন, মানুষ আপনাদের চিনে নিয়েছে। আজকে ফুটবল, ক্রিকেট এবং হকির মান অত্যন্ত নিম্নমুখী। আপনারা যে অবস্থা সৃষ্টি করছেন তাতে পশ্চিমবাংলার খেলাধূলা নিশ্চিহ্ন হয়ে যাবে এবং সেই চেষ্টাই আপনারা করছেন। স্যার, আমি আপনাকে বলি যারা খেলাধূলা করেছে, তাদের আজ কোন পর্যায়ে ওরা নিয়েছে সেটা একটু শুনুন। পশ্চিমবাংলার

একজন দিকপাল ফুটবল খেলোয়াড় গোষ্ঠপাল মহাশয়ের একটি স্ট্যাচু ঐ ফুটবল মাঠে বসানো হয়েছে। আমি যে কথা বলছি, যে সময়ে এই ঘটনা ঘটেছে তখন জয়ন্তবাবু ছিলেন। তিনি নিজে শুনে এসেছেন এই কথা। গোষ্ঠবাবুর স্ত্রী যখন মোহনবাগান ক্লাবে গোষ্ঠবাবুর স্মৃতি রক্ষা কমিটিতে আসছিলেন তখন তাঁর ভাগ্নে তাঁকে নিয়ে আসছিলেন। তাঁর ভাগ্নে ঐ স্ট্যাচুকে দেখিয়ে বললেন মামিমা দেখুন পশ্চিমবাংলা সরকার মামাবাবুর স্মৃতি রক্ষার জন্য কি সুন্দর স্ট্যাচু তৈরি করে দিয়েছে। প্রথমে তিনি মুখ ফিরিয়ে নিলেন। তারপর দ্বিতীয় বার তিনি তাকে বললেন এটা তোর মামাবাবুর স্ট্যাচু নয়। এটা যে মন্ত্রী করেছে, তার ভবিষ্যতের জন্য করেছে। এমন দৈত্যের মতো তোর মামার চেহারা নয়। ঐ মুখেতে একটা বড় চুরুট আর একটা কাপড় পরিয়ে দিলেই ঐ মন্ত্রীর চেহারা প্রতিফলিত হবে ঐ স্ট্যাচুতে। আমি এর তীব্র বিরোধিতা করি এবং এর জন্য ধিক্কার দিচ্ছি। এই মন্ত্রীর চরম ব্যার্থতা এবং সার্বিক অপদার্থতার জন্য আমি তাঁর পদত্যাগ দাবি করছি। পরিশেষে আমি এই বাজেটের তীব্র বিরোধিতা করছি। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[3-50—4-00 P.M.]

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** স্যার, আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি এই বিষয়ে যে উনি যে বক্তৃতা করে গেলেন সে সম্বন্ধে। আজকে ক্রীড়া ও যুব কল্যাণ দপ্তরের বাজেট। স্যার উনি কিন্তু সমগ্র বক্তৃতাটা স্পোর্টস কে সেন্টার করে বলে গেলেন। উনি ট্যাবলোর উপর পদাঘাত করেছেন। এটা ট্যাবলোর উপর পদাঘাত করা হয়, ওদেরই বুকে পদাঘাত করা হয়েছে।

**Mr. Speaker :** That is not a point of order. Please sit down.

**শ্রী নীরোদ রায়চৌধুরি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের জনপ্রিয় বামফ্রন্ট সরকারের জনপ্রিয় ক্রীড়া মন্ত্রী এই সভায় যে বাজেট পেশ করেছেন, আমি সেই বাজেটকে সমর্থন করছি এবং সমর্থন করতে গিয়ে আমি বলতে চাই যে আমার পূর্ববর্তী বক্তা মাননীয় অম্বিকা ব্যানার্জি প্রথমেই শুরু করলেন ব্যর্থতার কথা বলে এবং সেইজন্য তিনি এই ব্যয় বরাদ্দকে বিরোধীতা করলেন। আমি তাঁকে বলি যে ব্যর্থতা বলতে কি বোঝায় তা তিনি জানেন না। আমি দু একটি উদাহরণ দিয়ে তাঁকে বোঝাতে চাইছি যে ব্যর্থতা কাকে বলে। স্বাধীনতার পর দীর্ঘ ৪০ বছর অতিক্রান্ত হল—কিন্তু আজকেও জাতীয় স্তরে কোনও ক্রীড়া নীতি প্রকাশিত হল না, আমরা জানতে পারলাম না। পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার আসার পর তার যোগ্য ক্রীড়া মন্ত্রীর নেতৃত্বে পশ্চিমবাংলার জনমানুষ জানতে পেরেছে যে ক্রীড়া বিভাগ বলে একটা বিভাগ আছে যুব কল্যাণ বিভাগ বলে একটা বিভাগ আছে এবং এই বিভাগের একটা কাজকর্ম আছে। এটা শুধু শহরের মানুষ নয়, গ্রামের মানুষও বুঝতে পেরেছে। এই জিনিসটা ওঁরা জানেন—কিন্তু ওঁরা দুপুরে ঘুমান রাতের বেলায় ঘুমান না, স্বপ্ন দেখেন এই বুঝি সব চোর এলো, সব চুরি হলে গেল। ওঁরা নিজেরা চুরি করেছে, তাই ওরা কেবল চুরিই দেখছেন। আগে এই বিভাগ বলে যে একটা বিভাগ আছে তা আগে পশ্চিমবাংলার মানুষ জানত না। বামফ্রন্ট সরকারের যোগ্য মন্ত্রীর সুযোগ্য নেতৃত্বে আজকে সকলেই জানতে পেরেছে যে সারা পশ্চিমবাংলায় এই খেলাধূলাকে কিভাবে মানুষের মধ্যে ছড়িয়ে দেওয়া যায় তার

চেষ্টা করেছেন।

আমি আর একটি দুটি উদাহরণ দিচ্ছি। মাননীয় সদস্য বলার সময় বলেছেন সব জায়গায় ব্যর্থতা দেখা যাচ্ছে। আমি ওনাকে বলছি খেলাধূলার ব্যাপারে জাতীয় স্তরে ভারতবর্ষে মাথা পিছু ২৫ পয়সারও কম খরচ হচ্ছে। অথচ আমাদেরই পাশের রাষ্ট্র বাংলাদেশে এই খেলাধূলার ব্যাপারে মাথাপিছু ৩ টাকা খরচ হচ্ছে। অনগ্রসর দেশ পাকিস্তান সেখানেও মাথা পিছু ৭ টাকা খরচ হচ্ছে। আমি আর বেশি উদাহরণ দিতে চাচ্ছি না, খালি দু একটি দিচ্ছি। সিংহল, এতটুকু দেশ। কি আছে সেখানে? কিছুই নেই। সেখানে কোনও কলকারখানা নেই, গ্রামের সাধারণ মানুষ অত্যন্ত গরিব। সেখানেও মাথা পিছু ৫ টাকা খরচ হচ্ছে। আর জার্মানীতে কত খরচ হচ্ছে জানেন? সেখানে মাথা পিছু ৩৫ টাকা খরচ হয়। সমাজতান্ত্রিক দেশের কথা আমি বলব না, সমাজতান্ত্রিক দেশের কথা বললে ওরা ভয় পেয়ে যাবেন। ওরা ভীত হয়ে হয়ত হল ছেড়ে চলে যাবেন, বিধানসভা ছেড়ে চলে যাবেন। আমি সেখানকার উদাহরণ দিতে চাই না। আমি শুধু একটি ছোট্ট উদাহরণ দিতে চাই যে, সমাজতান্ত্রিক দেশগুলি এই খেলাধূলাকে কি ভাবে দেখে। আপনারা নিশ্চয় খবরের কাগজ পড়েন, লেখাপড়া করেন। আপনারা জানেন, কিন্তু বলছেন না। কেননা, ভাসুরের নাম বলতে আপনাদের অসুবিধা হয়, তাই ভাসুরের নাম আপনারা বলেন না। আমি শুধু একটি কথা বলছি, দ্বিতীয় বিশ্বযুদ্ধের পর সোভিয়েত রাশিয়া শেষ হয়ে গেল, দেশে আর কিছুই থাকল না। তারপর দেশে উন্নয়নের কাজ যখন শুরু হল তখন তারা প্রথমে যে কাজটি করেছিল তা হল এই স্টেডিয়াম নির্মাণ। তার পিছনে একটি মাত্র কারণ ছিল যে, দেশের মানুষকে যদি আগ্রহী করে তুলতে হয়, খেলাধূলাকে যদি এগিয়ে নিয়ে যেতে হয়, দেশের সাধারণ মানুষের কাছে খেলাধূলাকে যদি পৌঁছে দিতে হয় তাহলে এই কাজটি আগে করা দরকার। আমাদের ক্রীড়া মন্ত্রীও সেই কাজে হাত দিয়েছেন। আপনারা নিশ্চয় জানেন প্রত্যেকটি জেলায় একটি করে স্টেডিয়াম তৈরি হচ্ছে' ইতিমধ্যেই অনেকগুলি স্টেডিয়াম তৈরি হয়ে গেছে। এই সেদিন আমি দুর্গাপুরে গিয়ে দেখলাম ৫।। হাজার মানুষ বসে যাতে খেলা দেখতে পারে সেই জন্য ওখানে একটি ইনডোর স্টেডিয়াম তৈরি হয়ে গেছে। তারা নানা রকম খেলাধূলার ব্যাপারে এগিয়ে গেছে। এমন একটা জেলার নাম বলতে পারবেন না, যে নাকি এই খেলাধূলার ব্যাপারে এগোয়নি। আমাদের যুব ভারতী ক্রীড়াঙ্গন সারা ভারতবর্ষের মানুষের কাছে একটা গর্বের বস্তু। আমাদের কাছে এটা অত্যন্ত গর্বের বস্তু যেহেতু আমরা এই পশ্চিমবাংলায় বাস করি। এই যুব ভারতী ক্রীড়াঙ্গনে বসে লক্ষ লক্ষ মানুষ খেলা দেখে উপভোগ করতে পারে এবং তাদের সাথে আমাদের বুকও আনন্দে ভরে ওঠে। এই কয়েকদিন আগে এখানে এম.এল. জেটোপেককে অভ্যর্থনা জানানো হল। কলকাতা শহর থেকে শুরু করে যুব ভারতী ক্রীড়াঙ্গন পর্যন্ত এক বিশাল বর্ণাঢ্য মিছিল বেরিয়েছিল। সমস্ত পশ্চিমবাংলায় যুবক যুবতী, ছাত্র ছাত্রী, লক্ষ লক্ষ মানুষ সেই মিছিলে সামিল হয়েছিল এবং তারা মিছিল করে জেটোপেক ও ক্রীড়া মন্ত্রীকে অভ্যর্থনা জানাতে যুব ভারতী ক্রীড়াঙ্গন পর্যন্ত গিয়েছিল। এই কাজ করে মন্ত্রী মহাশয় যে একটা ইতিহাস সৃষ্টি করেছেন তার জন্য তাকে অভিনন্দন জানাতে তারা সেখানে হাজির হয়েছিল। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আর দু' একটি উদাহরণ না দিলে ঠিক পূর্ণাঙ্গ হবে না।

স্যার, আজকে সারা পশ্চিমবাংলায় এমন একটা জেলা নেই যেখানে কোনও স্টেডিয়াম গঠন করা হয়নি। সেখানে পর্ষদের মাধ্যমে খেলাধূলার ব্যাপারে আমরা এগিয়ে যাচ্ছি। গ্রামে গ্রামে বল দেওয়া হয়েছে, জিমনাসিয়ামের ব্যবস্থা হয়েছে এবং এই বিভাগের কাজ প্রত্যেকটি গ্রামের মানুষ আজকে বুঝতে পেরেছে। এই বিভাগে যে কাজ হচ্ছে সেটা তারা বুঝতে পেরেছে। এই কথা বলে আপনাকে অভিনন্দন জানিয়ে মন্ত্রী মহাশয়ের ব্যয় বরাদ্দকে আর একবার সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[4-00—4-10 P.M.]

**মিঃ স্পিকার ঃ** নীরোদবাবু আপনার বক্তৃতার মধ্যে 'ক্রীড়া' শব্দটি শুনলাম দুবার আর 'মাননীয় মন্ত্রী মহাশয়' শুনলাম ১০ বার।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজ এই সভায় ক্রীড়া ও যুব কল্যাণ দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দের দাবি পেশ করেছেন সে সম্পর্কে আমি কয়েকটি কথা বলব। তাঁর ৩২ নং দাবির অধীনে তিনি ৪ কোটি ৯০ লক্ষ ৯৬ হাজার টাকা চেয়েছেন। এই টাকার মধ্যে শারীর শিক্ষা খাতে ৯৬ লক্ষ ১৮ হাজার টাকা, ক্রীড়া ও যুব কল্যাণ খাতে ৩ কোটি ৪১ লক্ষ ৭৫ হাজার টাকা, যুব কল্যাণ খাতে ৭ কোটি ১ লক্ষ ৯৫ হাজার টাকার ব্যয়বরাদ্দের দাবি নিয়ে এসেছেন। এখানে তাঁর উদ্দেশ্য মহৎ হতে পারে কিন্তু পদ্ধতি এবং নীতি নির্ধারণের ক্ষেত্রে যে সমস্ত ত্রুটি বিচ্যুতিগুলি আছে সেগুলি সম্পর্কে আমি তাঁর দৃষ্টি আকর্ষণ করব। মাননীয় মন্ত্রী মহাশয় রাষ্ট্রসংঘের শ্লোগান অনুযায়ী অংশগ্রহণ, উন্নয়ন এবং শান্তির কথা বলেছেন। এই অংশগ্রহণের ব্যাপারে প্রত্যেকটি রাজনৈতিক দলকে সেখানে যে মর্যাদা দেওয়ার দরকার ছিল সেটা কিন্তু আমরা দেখি নি। বিগত দিনে ১৯৭৭ থেকে ১৯৮২ সালে যে সার্কুলার দিয়েছিলেন তারপর আমরা দেখেছি সেই সার্কুলারটি বিভিন্নভাবে পরিবর্তন ঘটিয়েছেন। ক্লাব এবং সংগঠন বলতে সেখানে বিশেষ করে সংখ্যাগরিষ্ঠ দল যারা তাদেরই প্রাধান্য বেশি, অন্যান্য দলকে সহযোগিতার জন্য ডাকা বা আলোচনা করা ইত্যাদির ব্যবস্থা তাঁর দপ্তর করতে পারেন নি। মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন, প্রত্যেকটি জেলাতে তিনি স্টেডিয়াম করছেন, সুইমিং পুল করছেন। কিন্তু এক্ষেত্রে বিভিন্ন জায়গায় যে স্টেডিয়ামগুলি আছে সেগুলিকে উন্নত করার জন্য কোনও ব্যবস্থা হচ্ছে না। উদাহরণস্বরূপ বলতে পারি যে বাঁকুড়া, বিষ্ণুপুরের স্টেডিয়াম, সেগুলি দীর্ঘদিনের পুরানো স্টেডিয়াম, বর্ধমানেও আছে, প্রত্যেকটি জেলাতে আছে, সেগুলির কিন্তু উন্নয়ন দরকার, সেই কাজ কিন্তু বাদ পড়ে যাচ্ছে। তারপর আপনি সুইমিং পুল করার প্রস্তাব রেখেছেন। সেখানে সেই স্কীমগুলি সার্ভে রিপোর্ট অনুযায়ী কার্যকর হতে বিলম্ব হচ্ছে। এর প্রতি মাননীয় মন্ত্রী মহাশয়কে দৃষ্টি দিতে অনুরোধ জানাচ্ছি। স্যার, যারা খেলোয়াড়, তারা আজকে বঞ্চিত হচ্ছেন, তাঁরা তাঁদের প্রাপ্য মর্যাদা পাচ্ছেন না, সেখানে তাঁরা রাজনৈতিক বলি হচ্ছেন। এসব ব্যাপারে মাননীয় মন্ত্রী মহাশয়কে নজর দিতে বলছি। যুব কল্যাণের কথা বলতে গিয়ে আমি প্রথমেই বলব, বিভিন্ন যে যুব আবাস আছে আমাদের এই পশ্চিমবাংলায় এবং বাইরে সেগুলির ডেভেলপমেন্টের কথা বিশেষভাবে চিন্তা করতে হবে। কেন্দ্রীয় সরকার ইয়ুথ সার্ভিসেসের ব্যাপারে আপনাদের অনেক সাহায্য ও সহযোগিতা করছেন। এখানে কিন্তু চাহিদা অনুযায়ী যুব আবাস তৈরি

য়নি এবং এর এক্সটেনশনের কাজও বিশেষভাবে হয়নি যার ফলে অসুবিধা হচ্ছে, কাজ রান্বিত হচ্ছে না। এবারে আমি নেহেরু যুব কেন্দ্র সম্পর্কে কয়েকটি কথা বলব। বিভিন্ন ায়গায় নেহেরু যুবকেন্দ্রের যেসব পরিকল্পনা কেন্দ্রীয় সরকার দিয়েছেন তারজন্য বরাদ্দকৃত র্থ তিন বছর ঘুরে যাচ্ছে, কার্যকর হচ্ছে না। আপনি হয়ত বলবেন যে, ডব্লু.বি.সি.এস ফিসার পাচ্ছি না, অন্যান্য অফিসার পাচ্ছি না সেইজন্য হচ্ছে না। আমি বলব, ডব্লু.বি.সি.এস. ফিসার নমিনেটেড পদ্ধতিতে বা অন্যান্যভাবে সেখানে এনে কেন ব্যবস্থা হচ্ছে না? সেখানে নহেরু যুব কেন্দ্র হলে যুব দপ্তরের কাজের ভ্যলিয়ুমটা বিভিন্নভাবে বেড়ে যেত। সে দিক থকে অসুবিধা হচ্ছে। এই অসুবিধাগুলি দুর করার জন্য ব্যবস্থা গ্রহণ করা প্রয়োজন। সেদিক থকে আপনার দপ্তর এগুলি তরান্বিত করছে না। আজকে পর্যটন কেন্দ্র যে সব জায়গায় রছেন সেখানে পরিকল্পনা মতো ট্যুরিস্ট লজগুলি করতে পারছেন না। জনসাধারণকে আকৃষ্ট রার জন্য এই যুব দপ্তরের যে প্রধান ভূমিকা থাকা দরকার সেই ভূমিকা কিন্তু আমরা খছি না। আজকে যুবক, ছাত্র যারা বিভিন্ন শিক্ষার জন্য, বিভিন্ন জ্ঞান অর্জনের জন্য তিহাসিক স্থানগুলি দর্শন করার জন্য যায় সেখানে তাদের কম পয়সায় ব্যবস্থা করা যেটা ই দপ্তরের মূল লক্ষ্য, সেটা কিন্তু আপনি করতে পারেন নি। আজকে বিভিন্ন জায়গায় যে ব পর্যটন কেন্দ্র আছে, যেগুলি স্বাস্থ্যের দিক থেকে, দর্শনের দিক থেকে বিখ্যাত সেই সব ায়গায় যুব আবাস করা দরকার। রানিবাঁধের ওখানে ঝিলিমিলিতে একটা ব্যবস্থা করা রকার। আপনার দপ্তর থেকে সেখানে করার জন্য চেষ্টা চলছে। তার পাশে কংসাবতীতে যে য়ুথ হোস্টেল আছে তার আসন সংখ্যা খুবই কম। সেখানে আসন সংখ্যা বাড়ানো দরকার। ামি আশা করব আপনি সেদিকে নজর দেবেন। রানিবাঁধের ঝিলিমিলিতে যদি একটা যুব াবাস করা হয় তাহলে ছাত্র, যুব সমাজ, জনসাধারণ খুবই উপকৃত হবে। এই রকম ভাবে রা পশ্চিমবাংলায় এই যুব কল্যাণ দপ্তরের মাধ্যমে বিভিন্ন পরিকল্পনা যদি করা যায় তাহলে কার যুবকদের একটা কর্মসংস্থানের ব্যবস্থা হতে পারে। কাজেই এগুলি আপনাকে চিন্তা রতে হবে। বেকার যুবকদের সেলফ এমপ্লয়মেন্ট করার জন্য বিভিন্ন যে সব স্কীম থাকে নগুলি যাতে কার্যকর করা যায় সেদিকে আপনাকে নজর দিতে হবে এবং তার মাধ্যমে এই মস্ত যুবক এবং যুবতীরা যাতে আপনার দপ্তরের সঙ্গে যুক্ত হতে পারে সেটা দেখতে হবে। ন্তু এই বিষয়ে আপনার দপ্তরের কোনও ভূমিকা দেখছি না। আজকে আমি মনে করি এই ব কল্যাণ দপ্তরের প্রচেষ্টা থাকলেও, ক্রীড়া দপ্তরের প্রচেষ্টা থাকলেও প্রশাসনিক যে দৃষ্টিভঙ্গি য়েছে, সেই দৃষ্টিভঙ্গির ফলে সেগুলির ঠিক মতো ব্যবস্থা হচ্ছে না এবং তার ফলে কাজগুলির ধ্যে একটা ঢিলেমি এসে যাচ্ছে। কাজেই সেগুলি যাতে তরান্বিত হয় তার ব্যবস্থা করবেন। ই কথা বলে আমার কাট মোশনকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শিবপ্রসাদ মালিক:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় ক্রীড়া ও যুব কল্যাণ দপ্তরের ার প্রাপ্ত মন্ত্রী মহাশয় ১৯৮৬-৮৭ সালের যে ব্যয়-বরাদ্দের দাবি এখানে পেশ করেছেন, ামি তাকে সমর্থন করে কয়েকটি কথা বলতে চাই। আজকে সমাজ তান্ত্রিক সমাজ ব্যবস্থায় ত্তরণের ক্ষেত্রে শিক্ষা যেমন অপরিহার্য তেমনি শিক্ষার সঙ্গে সঙ্গে খেলাধূলাও অপরিহার্য। ই কথা মনে রেখে আমাদের বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পরে শিক্ষার সঙ্গে সঙ্গে খলাধূলাকেও পাঠ্যসূচিতে অর্ন্তভুক্ত করেছেন। কারণ এই সরকার চায় এই রাজ্যের যুব-

সমাজের শারিরীক এবং মানসিক দিকের প্রস্তুতি। আমাদের পশ্চিম বাংলার ৮০ ভাগ মানুষ গ্রামে বাস করে। সে জন্য এই সরকার গ্রামে খেলাধূলা প্রসারের জন্য জেলায় জেলায় ক্রীড়া পর্ষদ গঠন করেছেন। প্রতিটি জেলার ক্রীড়া পর্ষদগুলিকে দায়িত্ব দেওয়া হয়েছে সেখানকার খেলাধূলার উন্নতি করার জন্য, খেলাধূলার প্রসার ঘটানোর জন্য। প্রত্যেক জেলায় স্টেডিয়াম-এর কাজ হচ্ছে, সুইমিং পুল গঠন করার কাজ হচ্ছে এবং তাকে বাস্তবায়িত করার চেষ্টা চলছে। এই সরকার ক্ষমতায় আসার পর সল্ট লেকে এশিয়ার মধ্যে বৃহত্তম স্টেডিয়াম স্থাপন করা হয়েছে। গ্রামে খেলাধূলা প্রসারের জন্য ফুটবল, ভলিবল ইত্যাদি খেলাধূলা করার জন্য ক্লাব গঠন করা হয়েছে। তাছাড়া গ্রামে এবং শহরে ছোট ছোট ক্লাবের মাধ্যমে জিমনাসিয়াম-এর ব্যবস্থা করা হয়েছে এবং তাদের আর্থিক সাহায্য দেবার ব্যবস্থাও করা হয়েছে। তরুণ প্রতিভাকে উৎসাহিত করার জন্য রাজ্য ক্রীড়া পর্ষদ ক্রীড়া মেধাবৃত্তি চালু করেছেন। এছাড়াও জেলা ও শহরে ক্রীড়া প্রশিক্ষণ শিবির খোলা হয়েছে। এই সরকার কলকাতায় ৩টি ঘেরা মাঠের সমস্ত কর্মচারীকে সরকারি কর্মচারী হিসাবে গণ্য করেছেন। এই সরকার আন্তর্জাতিক খেলোয়াড়দের দুঃস্থ অবস্থার কথা ভেবে দুঃস্থ এবং দুঃস্থ শিল্পীদের মাসিক ২০০ টাকা করে ভাতা দেওয়ার ব্যবস্থা করেছেন। এই রাজ্যের যুবকদের কারিগরি জ্ঞান সঞ্চার করার জন্য আট বৎসরের উৎসাহী যুব-যুবতীদের বৃত্তিমূলক প্রশিক্ষণ কেন্দ্র চালু করা হয়েছে। এক হাজার ৫০০ প্রকল্প মারফত ৪৫ হাজার যুবক-যুবতী প্রশিক্ষণ নিয়েছেন। স্পেশ্যাল কমপোনেন্ট প্ল্যানে ৫০ হাজার তফসিলি ও আদিবাসী যুবক-যুবতীদের প্রশিক্ষণ দেওয়া হয়েছে। এই প্রকল্পের লক্ষ্য হল পিছিয়ে পড়া মানুষদের স্বনির্ভর প্রকল্পের মাধ্যমে স্বনির্ভর করে তোলা। যুব সমাজ যাতে ঐতিহাসিক গুরুত্বপূর্ণ জায়গাগুলি ঘুরে দেখতে পারেন তার জন্য যুব কল্যাণ বিভাগ বিহারের রাজগীর সহ ২৮টি যুব আবাস তৈরি করেছেন। কলকাতায় স্থাপিত হয়েছে যুব কেন্দ্র প্রতিটি ব্লক যুব করণে তথ্য কেন্দ্র স্থাপন করা হয়েছে যুব সমাজের মধ্যে তথ্য ও সংবাদ ছড়িয়ে দেওয়া প্রয়োজন। এই রাজ্যের ও বাইরের সাধারণ মানুষের জীবন যাত্রার সঙ্গে পরিচিত হতে শিক্ষামূলক ভ্রমণে মাধ্যমিক ও উচ্চ শিক্ষামূলক প্রতিষ্ঠানগুলিকে এই দপ্তর আর্থিক সাহায্য দিয়ে চলেছেন। তাছাড়া ব্লক, জেলা ও রাজ্য স্তরে যুব উৎসবের মাধ্যমে সুষ্ঠু সাংস্কৃতিক বিকাশের ক্ষেত্রে নতুন পরিমন্ডল সৃষ্টি করেছে। প্রতি বছর বিপুল সংখ্যক যুবক-যুবতী এই যুব উৎসবে অংশ গ্রহণ করছেন। আমি মন্ত্রী মহাশয়ের যে ব্যয় বরাদ্দ এখানে তিনি উপস্থিত করেছেন, তাকে আর একবার সমর্থন জানিয়ে এবং বিরোধী পক্ষ থেকে যে কাট মোশন এসেছে তার বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[4-10—4-20 P.M.]

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকের এই সভায় ক্রীড়া ও যুব কল্যাণ দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় তাঁর ৩২ এবং ৩৩ দফায় যে আর্থিক দাবি উত্থাপন করেছেন তাকে আমি সমর্থন করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয় এই যে একটা বিভাগ এবং এই বিভাগের গত কয়েক বছর ধরে যে কাজ কর্ম আমরা প্রত্যক্ষ করছি, রাজ্যের মানুষ প্রত্যক্ষ করছে, তাতে করে নিঃসন্দেহে এই কথা বলতে চাই এই রাজ্যের যুব সমাজ স্বপ্রশংস ভাবে এটা অনুধাবন করতে পেরেছেন। আমরা এটা জানি, ইতিপূর্বে যখন বামফ্রন্ট ক্ষমতায় ছিলনা তখন তো আমরা দেখেছি রাজ্যের কয়েকটি বড় বড় শহরে কিছু স্টেডিয়াম নির্মাণ

করা ছাড়া সেখানে খেলাধূলার বিশেষ ব্যবস্থা করা হয়নি। শহরমুখী কিছু খেলাধূলার ব্যবস্থা করা হয়েছিল। বৃহত্তর গ্রামবাংলার মানুষ, তারা বুঝতেই পারতেন না যে এই রকম একটা বিভাগ আছে এবং এই বিভাগের একটা কাজকর্ম আছে কিন্তু আজকে এটা গর্বের সঙ্গে উল্লেখ করতে পারি সুদুর গ্রাম পর্যায়ে, ব্লক স্তর থেকে যে যুব উৎসব হচ্ছে বিভিন্ন ক্লাব এবং সংগঠন থেকে তাতে আদিবাসী তফসিলি সম্প্রদায় থেকে বিভিন্ন যুবক যুবতী তারা অংশ গ্রহণ করছে, তাদের যতটুকু যোগ্যতা, তা বিকশিত হচ্ছে। তারা ব্লক স্তরে প্রতিযোগিতায় অংশ গ্রহণ করছে এবং তারপর জেলা পর্যায়ে, রাজ্য পর্যায়ে তারা অংশ গ্রহণ করার সুযোগ পাচ্ছে। ইতিপূর্বে এই জিনিস আমরা দেখিনি। যুবক-যুবতীদের মধ্যে বিজ্ঞান বিষয়ক আলোচনা চক্রের আয়োজন করা হয়েছে বিভিন্ন জায়গায়, এই সমস্ত জিনিস নতুন জিনিস। বিগত কয়েক বছরে রাজ্যের বেশ কয়েকটি স্থানে ছোট ছোট স্টেডিয়াম নির্মাণের জন্য পরিকল্পনা করা হয়েছে এবং আর্থিক বরাদ্দও করা হয়েছে। অনেক জায়গায় স্টেডিয়াম তৈরিও হয়ে গেছে। যুবক-যুবতীদের চিত্ত বিনোদনের জন্য, ভ্রমণের ব্যবস্থা করা হয়েছে। বিভিন্ন জায়গায় যুব আবাস তৈরি করা হয়েছে, এর ফলে আমরা দেখছি বিভিন্ন ক্লাব এবং সংগঠন থেকে যুবকরা চিত্ত বিনোদনের জন্য সেই সমস্ত যুব আবাসে গিয়ে থাকছেন, এর ফলে তাদের নানারকম অভিজ্ঞতা হচ্ছে। তবে আমি একটা জায়গায় লক্ষ্য করলাম, মন্ত্রী মহাশয় ডিমান্ড নং ৩৩ তে যে বক্তব্য রেখেছেন তার দু নং পাতার শেষ স্তবকে বলেছেন রাজ্যে মোট ২৭টি যুব আবাস রয়েছে। আবার বক্তব্যের শেষে বলছেন রাজ্যের বিভিন্ন জায়গায় ২৬টি যুব আবাস রয়েছে। সংখ্যার কেন হেরফের হচ্ছে বুঝতে পারছি না! মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই প্রসঙ্গে দুঃখের সঙ্গে আমি একটা কথা বলতে বাধ্য হচ্ছি যে, ১৯৭৯-৮০ সালের বাজেট ভাষণে তৎকালীন যুবকল্যাণ দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী ঘোষণা করেছিলেন যে, লালবাগ, দিঘা এবং শুশুনিয়ায় যুব-আবাস নির্মাণ করা হবে। রাজ্যের মানুষ এবং এলাকার মানুষ তা জেনেছিল। কিন্তু আজও সেই হস্টেল নির্মাণের কোনও ব্যবস্থা হয় নি। এ বিষয়ে আমি এই বিধানসভায় বার বার প্রশ্ন রেখেছি এবং উল্লেখ করেছি। প্রতিবারই আমি একই উত্তর পেয়েছি, প্রতিবারই বলা হয়েছে যে, যথাশীঘ্র কাজে হাত দেওয়া হবে। আমি বিষয়টি মাননীয় মুখ্যমন্ত্রীর নজরে জানতে বাধ্য হয়েছিলাম। তিনি আমাকে চিঠি দিয়ে জানিয়েছেন, 'দি ম্যাটার ইজ বিইং লুকড় ইন-টু।' তারপরে কে দেখেছে, কি হয়েছে, আমি কিছুই জানি না। তথাপি আমি বিশ্বাস করি এবং আশা রাখি যে, আমাদের বামফ্রন্ট সরকারের মুখ্যমন্ত্রী এবং অন্যান্য মন্ত্রীরা যা বলেন তাই করেন। এ বিষয়ে তাঁরা নিজেরাই বলেন যে, তাঁরা যেটা পারেন সেটাই বলেন এবং করেন, যেটা পারেন না সেটা বলেন না এবং করেন না। তাঁরা বলেন, তাঁরা মিথ্যা প্রতিশ্রুতি দেন না, ভাঁওতা দেন না। তাঁদের এ কথা আমি বিশ্বাস করি। অতএব আমি আশা করছি, ইতিপূর্বে ঐ বিষয়ে তাঁরা যে প্রতিশ্রুতি দিয়েছেন তা কার্যকর হবে, অনতিবিলম্বেই কার্যকর হবে, কাজে হাত দেওয়া হবে। এই ক'টি কথা বলে এই বাজেটকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের বিরোধী দলের মাননীয় সদস্য অম্বিকা ব্যানার্জি এবং কাশীনাথ মিশ্রর বক্তৃতার বক্তব্য এবং সুর সম্পূর্ণ ভিন্ন। মাননীয় অম্বিকা ব্যানার্জি মহাশয় যে, কি বললেন তা আমি সবটা বুঝতে পারলাম না। এটা আমার

দুর্ভাগ্য। তিনি বিভিন্ন লেখা কাগজ থেকে কিছু তথ্য এবং কিছু সংখ্যা পড়ে গেলেন। তিনি নিশ্চয়ই তাঁর ঐ সমস্ত তথ্য এবং সংখ্যার সঙ্গে আমার বাজেট বিবৃতির সংখ্যা ও তথ্যগুলি একটু মিলিয়ে দেখবেন। তাহলেই গরমিলটা খুঁজে পাবেন। আমি আর ওর মধ্যে যাচ্ছি না। উনি অভিযোগ করলেন যে, ক্রীড়া ক্ষেত্রে রাজনীতি নিয়ে আসা হয়েছে। অবশ্য আমি এ সম্পর্কে বিগত বিধানসভার অধিবেশনে এবং আগেও উল্লেখ করেছি, এবং এখনো সেই একই কথা বলছি। আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী নিজে যখন সরাসরি ক্রীড়া দপ্তর পরিচালনা করতেন তখন তিনি সর্বাত্মক ঘোষণা করেছিলেন যে, আমরা খেলাধূলার প্রতি মানুষকে অনুপ্রাণিত করার জন্য খেলাধূলার বিষয়টিকে রাজনৈতিক দল-মত এবং আদর্শের উর্ধ্বে রাখব। খেলাধূলার ক্ষেত্রে রাজনীতি আনা যায় না, আমরা আনব না। এই নীতি কি আমরা পালন করছি না, এটা কি সবাই জ্ঞাত নন? সুতরাং এ বিষয়ে পুনরায় কিছু উল্লেখ করার প্রয়োজন আছে বলে আমি মনে করি না। খেলাধূলার ক্ষেত্রে যে, আমরা রাজনীতি করি নি বা করছি না তা পশ্চিম বাংলায় আমাদের সরকারের পরিচালিত বিভিন্ন কার্যক্রমগুলি লক্ষ্য করলেই বোঝা যাবে। প্রতিটি কার্যক্রমে দল-মত নির্বিশেষে সকলের কাছে আমরা আহ্বান জানিয়েছিলাম অংশ নেওয়ার জন্য, সামিল হওয়ার জন্য। আমি কৃতজ্ঞতার সঙ্গে স্মরণ করছি যে, আমাদের সেই আহ্বানে খেলাধূলার জগতের দল-মত নির্বিশেষে মানুষেরা সাড়া দিয়েছিলেন। এর জন্য আমি গর্ববোধ করছি। '৮৫ সালের ২১শে এপ্রিল, ওয়াকড্ ফর স্টেডিয়াম—স্টেডিয়ামের জন্য যে পথ-পরিক্রমা করি তাতে খেলাধূলার এবং সংস্কৃতি জগতের প্রাক্তন ও বর্তমান মিলিয়ে ৭০ হাজার মানুষ সামিল হয়ে ছিলেন। পরবর্তী ক্ষেত্রে দেখেছেন বাংলার গৌরব, বাংলার অর্থনীতি, বাংলার সংস্কৃতি যার সঙ্গে যুক্ত আছে এমন ৩টি কার্যক্রমকে সামনে রেখে দীর্ঘ পদযাত্রার কার্যক্রম নিয়েছিলেন সল্টলেকের যুবভারতী ক্রীড়াঙ্গণ থেকে

[4-20—4-30 P.M.]

হলদিয়া পর্যন্ত। যে বিষয়গুলি আমরা সামনে রেখেছিলাম সেগুলি হল, পেট্রো-কেমিক্যাল কমপ্লেক্স হলদিয়াতে করতে হবে, ইলেকট্রনিকস কমপ্লেক্স সল্টলেকে করা হবে এবং যুবভারতী ক্রীড়াঙ্গণ নির্মাণ—এই ৩টি বিষয়কে সামনে রেখে যে দীর্ঘ পদযাত্রা হয়েছিল তাতে বুঝতে পারবেন এই রাজ্যের ইতিহাসে শুধু নয়, আমাদের দেশের ইতিহাসে একটা নজির-বিহীন ঘটনা। এই ধরনের একটা জাতীয় গৌরব সৃষ্টিকারী কার্যক্রমে ১ হাজার ৭০০ বেশি ক্লাব, সংস্থা সরকারের সাথে আছি, সরকারের সঙ্গে তাদের স্লোগান সোচ্চার হয়েছে। পরবর্তী ক্ষেত্রে ২২ ফেব্রুয়ারি ক্রীড়াকে জনপ্রিয় করার উদ্দেশ্যে, ক্রীড়ার মানসিকতা গড়ে তোলার উদ্দেশ্যে দলমত নির্বিশেষে সংগঠন এবং সংস্থাগুলির কাছে যে আহ্বান করেছিলাম, তাতে তাঁরা যেভাবে সাড়া দিয়েছেন—আমার নিজের বিশ্বাস এবং ধারণা, আমার এমন কোনও তথ্য জানা নেই, আমাদের রাজ্যে শুধু নয়—ভারতবর্ষের অন্য কোনও রাজ্যে এইরকম ৩ হাজার ৩০০ সংস্থা, সমস্ত অ্যাশোসিয়েশন সমস্ত ধরনের ডিসিপ্লিন, অতীত এবং বর্তমানের খেলোয়াড়রা, সংগঠকরা একাত্ম হয়ে অংশগ্রহণ করেছেন? তাঁই রাজনীতি যদি আমরা খেলার ক্ষেত্রে করতাম তাহলে নিশ্চয়ই এই ব্যাপকতর, বিপুলতর সমর্থন আমরা পেতাম না। তাই অম্বিকাবাবুর হয়েছে একটু গায়ের জ্বালা। উনি যে খেলার জগতে আধিপত্য করতেন, যে মোড়লি করতেন স্বাভাবিকভাবেই সেখানে একটু অসুবিধা হয়ে গেছে। যাইহোক, আমি সেই কর্তৃত্বের উপর

হস্তক্ষেপ করতে চাইনা। অম্বিকাবাবু নিজে খেলার জগতের সঙ্গে যুক্ত ব্যক্তি। কিভাবে খেলার মান উন্নয়ন করতে হয়, ফুটবলের মান নিম্নগামী হলে পরে সে বিষয়ে তত্ত্বাবধানের দায়িত্ব করা সরাসরি—এটা নিশ্চয়ই ক্রীড়া জগতের সঙ্গে যুক্ত যাঁরা তাঁরা জানেন। আমি সে বিষয়ে আলোচনা করতে চাই না। কিন্তু আমরা যে নীতি, যে বিষয়বস্তু নিয়েছি সেটা হচ্ছে খেলাকে জনপ্রিয় করার জন্য এইরকম লক্ষ কোটি ছেলে-মেয়ের মধ্যে ছড়িয়ে দাও, মানুষদের দিয়ে পৃষ্ঠপোষকতা করাও। এই কাজে অনেকটা সফল হয়েছি। কলকাতা শহরের উপর খেলাকে সীমাবদ্ধ রাখিনি। পশ্চিমবাংলার ৩৪১টি ব্লকে, ১০৫টি পৌরসভা অঞ্চলে, কলকাতা এবং হাওড়া শহরে সর্বত্র আমরা খেলাধূলার আয়োজন করেছি। শুধু খেলাধূলার আয়োজন নয়, একই সাথে সাংস্কৃতিক কর্মকান্ডের আয়োজন করেছি যাতে বাংলার ঐতিহ্যের ধারাকে তরুণ সমাজ উচ্চে তুলে ধরতে পারে, সারা ভারতবর্ষের সামনে বাংলার মাথাকে উচ্চে তুলে ধরতে পারে সেই ধরনের জাতীয় গৌরব সৃষ্টিকারী কার্যক্রমকে আমরা এগিয়ে নিয়ে যাবার চেষ্টা করেছি। মাননীয় স্পিকার স্যার, আপনি শুনলে আনন্দিত হবেন, গত যুব উৎসবের সময়কালে কেবলমাত্র সাংস্কৃতিক প্রতিযোগিতায় বিভিন্ন ব্লক এবং জেলা থেকে যেসব ছেলে-মেয়েরা অংশগ্রহণ করেছে তাদের সংখ্যা হচ্ছে ২ লক্ষ ৭৫ হাজার ৯১২ জন। আরও আনন্দিত হবেন জেনে, এ বছরে যে ক্রীড়া প্রতিযোগিতা করলাম ব্লক স্তর থেকে শুরু করে রাজ্যস্তর পর্যন্ত তাতে এক ঐতিহাসিক নজীর-বিহীন ঘটনা আমাদের দেশের ক্ষেত্রে সৃষ্টি হয়েছে, ১২ লক্ষ তরুণ-তরুণী, কিশোর-কিশোরী এই ক্রীড়া প্রতিযোগিতায় অংশ গ্রহণ করেছিল। আমি দৃঢ়তার সঙ্গে বলতে পারি ভারতবর্ষের মধ্যে আর অন্য কোনও রাজ্যে এত ব্যাপক অংশগ্রহণ ক্রীড়ার ক্ষেত্রে, ক্রীড়ার মানসিকতা গড়ে তোলার ক্ষেত্রে সম্ভবপর হয়নি। তাই স্বাভাবিকভাবেই অম্বিকাবাবুর গাত্রদাহ হওয়া সম্ভব। কারণ তরুণ সমাজকে আফিম দিয়ে ঘুম পাড়িয়ে বিপদে পরিচালিত করার যে প্রয়াস সেই প্রয়াস আজকে ব্যর্থ হয়েছে। বাংলার যুবমানস, তরুণ মানসের সামনে ওঁরা অমিতাভ বচ্চন, বৈজয়ন্তী মালাকে তুলে ধরছে, আর আমরা তুলে ধরার চেষ্টা করছি ঐ সূর্য্যসেন, ক্ষুদিরাম, প্রফুল্ল চাকি, মাতঙ্গিনী হাজরাকে। তাই স্বাভাবিকভাবে ওঁদের গাত্রদাহ, তাই পদযাত্রা নিয়ে ওঁরা আতঙ্কিত। আমরা জানি ওদের পরিণতি কি হবে। আজকে তিহার জেলে যে শোভরাজ আছে সেই শোভরাজ আগামী দিনে কংগ্রেস-আইয়ের টিকিট নিয়ে এম.পি. হবেন। এই হচ্ছে ওদের সংস্কৃতি, এই হচ্ছে ওদের ক্রীড়ার বিষয়বস্তু। দ্বিতীয় কথা উনি যেটা বলার চেষ্টা করেছেন সেটা হচ্ছে প্রশাসনিক ব্যয়। ওনারা একদিন সরকারে ছিলেন, ওনারা জানেন যে, সরকারি কর্মচারিদের কিছু বেতন-ভাতা প্রতি বছরেই বাড়ে। স্বাভাবিকভাবে শতকরা যে ১০ ভাগ বৃদ্ধি, তাকে বৃদ্ধি বলা চলে না। কিন্তু শুনলে আপনি আনন্দিত হবেন না, ১৯৭৭ সালে যখন আপনাদের সিদ্ধার্থ রায়ের শেষ সরকার ক্রীড়াবাজেট উপস্থিত করলেন তখন ক্রীড়াক্ষেত্রে ব্যয়-বরাদ্দ ছিল মাত্র ১৩ লক্ষ টাকা। আর আজকে পশ্চিমবঙ্গ সরকার এইখানে বরাদ্দ করেছেন প্রায় ৫ কোটি টাকা। তখন শুধু প্রশাসনটা চালানো হত, খেলা ধূলার উন্নতির জন্য টাকা খরচ হত না। মিঃ স্পিকার স্যার, আমি সামান্য একটু তুলনা করতে চাই। উনি কেন্দ্রীয় সরকারের কথা বলেছেন। আমরা কেন্দ্রীয় সরকারের কাছে বহুবার ধরনা দিয়েছি আবেদন নিবেদন করেছি, কোনও রকম সাহায্য আমরা এখন পর্যন্ত পাইনি। উনি কেন্দ্রীয় মন্ত্রী আলভার উল্লেখ করেছেন, টাকা দিয়েছেন, দিয়ে থাকলে ওঁর পকেটে দিয়েছেন, সরকারি কোষাগারে তা আসেনি। আমি শুধু একটু উল্লেখ

করতে চাই, মিঃ স্পিকার স্যার, আপনি জানেন এ বছর ১৯৮৬-৮৭ সালে কেন্দ্রীয় সরকারের ব্যয় বরাদ্দ ৪৯ হাজার কোটি টাকা। কেন্দ্রীয় সরকারের ব্যয় বরাদ্দ এই ৪৯ হাজার কোটি টাকার মধ্যে ক্রীড়ার ক্ষেত্রে বরাদ্দ ৪০ কোটি টাকা। আমাদের ব্যয় বরাদ্দ ৩৬০০ কোটি টাকার মধ্যে ক্রীড়া এবং যুব কল্যাণ বিভাগে আমাদের বরাদ্দ হয়েছে ১২ কোটি টাকা। কংগ্রেস ক্রীড়ার ক্ষেত্রে ১২০০ কোটি টাকা খরচ করে এশিয়াড তৈরি করতে পারেন, মনুমেন্ট তৈরি করে তার পূজা করতে পারেন, তার দ্বারা ক্রীড়ার উন্নয়ন হয় নি। মাথাপিছু ক্রীড়ার ক্ষেত্রে কত খরচ হয়েছে তার একটা হিসাব আমি দেখাচ্ছি। ৪৯ হাজার কোটি টাকার মধ্যে ৪০ কোটি টাকার সবটাও যদি খরচ হয় তাহলে আসে .৮৩ ভাগ। আর আমাদের সরকার এত সীমাবদ্ধ ক্ষমতা এবং অর্থের অভাব সত্ত্বেও শতকরা ৩ ভাগ ক্রীড়া ক্ষেত্রে খরচ করেছেন। সুতরাং অনেক অসত্য এবং কল্পিত অভিযোগ তুলেছেন। আমি সমস্ত অভিযোগকে অস্বীকার করছি। শুধু মিথ্যা অপবাদ ছাড়া আর বলার কিছু নেই। তাই এদিকে সমস্ত বক্তব্যকে নিতে চাইছেন। সেজন্য আমি সমস্ত ছাঁটাই প্রস্তাবকে অস্বীকার করে আমার ব্যয় বরাদ্দের মঞ্জুরির জন্য আবেদন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পিকার ঃ** আমার এই ডিমান্ডের জন্য যে সময় ধরা ছিল তা থেকে আরও ১৫ মিনিট সময় বাড়াতে হবে। (একটু থামিয়া) আশা করি সকলের সম্মতি আছে।

**Demand No. 32**

The motion of Shri Kashinath Mishra that the amount of Demand be reduced by Rs. 100—was then put and division was taken with the following results :

**NOES :**

Abdus Sobhan Gazi, Shri
Abul Hasnat Khan, Shri
Abul Mansur Habibullah, Shri Syed
Anisur Rahman Biswas, Shri
Atahar Rahaman, Shri
Bagdi, Shri Natabar
Banerjee, Shri Amiya Bhusan
Bauri, Shri Gobinda
Bera, Shri Pulin
Bhattacharya, Shri Lal Behari
Bhattacharya, Shri Nani
Bhattacharyya, Shri Satya Pada

Biswas, Shri Chittaranjan
Biswas, Shri Satish Chandra
Bora, Shri Badan
Chakraborti, Shri Subhas
Chatterjee, Shri Dhirendra Nath
Chatterjee, Shrimati Nirupama
Chattopadhyay, Shri Sailendra Nath
Chattopadhyay, Shri Santasri
Choudhury, Shri Gunadhar
Chowdhury, Shri Benoy Krishna
Dakua, Shri Dinesh Chandra
Das Mahapatra, Shri Kamakshyanandan
Deb, Shri Saral
Dey, Shri Lakshmi Kanta
Doloi, Shri Siba Prasad
Goppi, Shrimati Aparajita
Goswami, Shri Subhas
Gupta, Shri Sitaram
Hajra, Shri Sachindra Nath
Hazra, Shri Haran
Hira, Shri Sumanta Kumar
Jana, Shri Manindra Nath
Kar, Shrimati Anju
Kar, Shri Nani
Khan, Shri Sukhendu
Kisku, Shri Upendra
Koley, Shri Barindra Nath
Konar, Shrimati Maharani
Kundu, Shri Gour Chandra
M. Ansar-Uddin, Shri
Majhi, Shri Dinabandhu

Majhi, Shri Sudhangshu Sekhar
Majhi, Shri Surendra Nath
Majumdar, Shri Sunil Kumar
Malaker, Shri Nani Gopal
Malik, Shri Sreedhar
Mallick, Shri Siba Prasad
Mandal, Shri Rabindra Nath
Mandal, Shri Siddheswar
Mandal, Shri Sukumar
Mandi, Shri Rampada
Mandi, Dr. Sambhunath
Mazumdar, Shri Dilip Kumar
Mir Abdus Sayeed, Shri
Mir Fakir Mohammad, Shri
Mohanta, Shri Madhabendu
Mojumdar, Shri Hemen
Molla, Shri Anadi
Mondal, Shri Raj Kumar
Mukherjee, Shri Amritendu
Mukherjee, Shri Anil
Mukherjee, Shri Niranjan
Murmu, Shri Maheswar
Naskar, Shri Gangadhar
Nezamuddin Md., Shri
Pal, Shri Bijoy
Pathak, Shri Patit Paban
Phodikar, Shri Prabhas Chandra
Pramanik, Shri Abinash
Pramanik, Shri Radhika Ranjan
Ray, Shri Achintya Krishna
Ray, Shri Birendra Narayan

Ray, Shri Dhirendra Nath
Roy, Shri Amalendra
Roy, Shri Hemanta Kumar
Roy, Shri Sattik Kumar
Roy Barman, Shri Khitibhusan
Roy Chowdhury, Shri Nirode
Saha, Shri Kripa Sindhu
Satpathy, Shri Abani Bhusan
Sayed Md. Masih, Shri
Sen, Shri Deb Ranjan
Sen, Shri Dhiren
Sen, Shri Sachin
Shish Mohammad, Shri
Singha, Shri Suresh
Singha Roy, Shri Jogendra Nath

**AYES :**

Abdur Rauf Answari, Shri
Abedin, Dr. Zainal
Banerjee, Shri Ambica
Bapuli, Shri Satya Ranjan
Bhunia, Dr. Manas
Biswas, Shri Ananda Mohan
Chaudhuri, Dr. Kiran
Ghosh, Shri Asok
Goswami, Shri Arun Kumar
Maity, Shri Mukul Bikash
Mishra, Shri Kashinath
Moslehuiddin Ahmed, Shri
Mukhopadhyay, Shri Subrata
Shaikh Imajuddin, Shri

The Ayes being 14 and Noes 89, the motion was lost.

The motion of Shri Subhas Chakraborty that a sum of Rs. 4,90,96,000 be granted for expenditure under Demand No. 32, Major Head: "277-Education (Sports)". (This is inclusive of a total sum of Rs. 1,22,75,000 already voted on account in March, 1986) was then put and agreed to.

### Demand No. 33

The motion of Shri Kashinath Mishra that the amount of Demand be reduced by Rs. 100—was then put and division was taken with the following results:

**NOES:**

Abdus Sobhan Gazi, Shri

Abul Hasnat Khan, Shri

Abul Mansur Habibullah, Shri Syed

Anisur Rahman Biswas, Shri

Atahar Rahaman, Shri

Bagdi, Shri Natabar

Banerjee, Shri Amiya Bhusan

Bauri, Shri Gobinda

Bera, Shri Pulin

Bhattacharya, Shri Lal Behari

Bhattacharya, Shri Nani

Bhattacharyya, Shri Satya Pada

Biswas, Shri Chittaranjan

Biswas, Shri Satish Chandra

Bora, Shri Badan

Chakraborti, Shri Subhas

Chatterjee, Shri Dhirendra Nath

Chatterjee, Shrimati Nirupama

Chattopadhyay, Shri Sailendra Nath
Chattopadhyay, Shri Santasri
Choudhury, Shri Gunadhar
Chowdhury, Shri Benoy Krishna
Dakua, Shri Dinesh Chandra
Das Mahapatra, Shri Kamakshyanandan
Deb, Shri Saral
Dey, Shri Lakshmi Kanta
Doloi, Shri Siba Prasad
Goppi, Shrimati Aparajita
Goswami, Shri Subhas
Gupta, Shri Sitaram
Hajra, Shri Sachindra Nath
Hazra, Shri Haran
Hira, Shri Sumanta Kumar
Jana, Shri Manindra Nath
Kar, Shrimati Anju
Kar, Shri Nani
Khan, Shri Sukhendu
Kisku, Shri Upen
Koley, Shri Barindra Nath
Konar, Shrimati Maharani
Kundu, Shri Gour Chandra
M. Ansar-Uddin, Shri
Majhi, Shri Dinabandhu
Majhi, Shri Sudhangshu Sekhar
Majhi, Shri Surendra Nath

Majumdar, Shri Sunil Kumar

Malaker, Shri Nani Gopal

Malik, Shri Sreedhar

Mallick, Shri Siba Prasad

Mandal, Shri Rabindra Nath

Mandal, Shri Siddheswar

Mandal, Shri Sukumar

Mandi, Shri Rampada

Mandi, Dr. Sambhunath

Mazumdar, Shri Dilip Kumar

Mir Abdus Sayeed, Shri

Mir Fakir Mohammad, Shri

Mohanta, Shri Madhabendu

Mojumdar, Shri Hemen

Molla, Shri Anadi

Mondal, Shri Raj Kumar

Mukherjee, Shri Amritendu

Mukherjee, Shri Anil

Mukherjee, Shri Niranjan

Murmu, Shri Maheswar

Naskar, Shri Gangadhar

Naskar, Shri Sundar

Nezamuddin Md., Shri

Pal, Shri Bijoy

Pathak, Shri Patit Paban

Phodikar, Shri Prabhas Chandra

Pramanik, Shri Abinash

Pramanik, Shri Radhika Ranjan

Ray, Shri Achintya Krishna

Ray, Shri Birendra Narayan

Ray, Shri Dwijendra Nath

Roy, Shri Amalendra

Roy, Shri Hemanta Kumar

Roy, Shri Sattik Kumar

Roy Barman, Shri Khitibhusan

Roy Chowdhury, Shri Nirode

Saha, Shri Jamini Bhuson

Saha, Shri Kripa Sindhu

Sarkar, Shri Kamal

Satpathy, Shri Abani Bhusan

Sayed Md. Masih, Shri

Sen, Shri Deb Ranjan

Sen, Shri Dhiren

Sen, Shri Sachin

Shish Mohammad, Shri

Singha, Shri Suresh

Singha Roy, Shri Jogendra Nath

**AYES :**

Abdur Rauf Answari, Shri

Abdus Sattar, Shri

Abedin, Dr. Zainal

Banerjee, Shri Ambica

Bapuli, Shri Satya Ranjan

Bhunia, Dr. Manas

Biswas, Shri Ananda Mohan

Chaudhuri, Dr. Kiran

Chowdhury, Shri Abdul Karim

Chowdhury, Shri Humayun

Goswami, Shri Arun Kumar

Maity, Shri Mukul Bikash

Misra, Shri Kashinath

Molla, Shri Fazle Azim

Moslehuiddin Ahmed, Shri

Mukhopadhyay, Shri Subrata

Shaikh Imajuddin, Shri

The Ayes being 17 and Noes 91, the motion was lost.

The motion of Shri Subhas Chakraborty that a sum of Rs. 7,01,95,000 be granted for expenditure under Demand No. 33. Major Head: "277-Education (Youth Welfare)". (This is inclusive of a total sum of Rs. 1,75,50,000 already voted on account in March, 1986) was then put and agreed to.

[4-30—4-40 P.M.]

**Demand No. 66**

Major Heads: 332-Multipurpose River Projects, 333-Irrigation, Navigation, Drainage and Flood Control Projects, 532-Capital Outlay on Multipurpose River Projects and 533-Capital Outlay on Irrigation, Navigation, Drainage and Flood Control Projects.

**Shri Nani Bhattacharya:** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 1,57,50,61,000 be granted for expenditure under Demand No. 66, Major Heads: "332-Multipurpose River Projects, 333-Irrigation, Navigation, Drainage and Flood Control Projects, 532-Capital Outlay on Multipurpose River Projects and 533-Capital Outlay on Irrigation, Navigation, Drainage and Flood Control Projects." (This is inclusive of a total sum of Rs. 39,37,70,000 already voted on account in March, 1986.)

The Printed speech of Shri Nani Bhattacharya is taken as read.

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

এই দাবির মধ্যে রাজ্য যোজনায় বিনিয়োগ বাবদ ৬১,৮৩,০০,০০০.০০ (একষট্টি কোটি তিরাশি লক্ষ) টাকা, কেন্দ্র-প্রবর্তিত একটি নূতন প্রকল্প বাবদ ১,০০,০০০.০০ (এক লক্ষ) টাকা এবং প্রভাবিত ব্যয় ১,০০,০০০.০০ (এক লক্ষ) টাকা বাদে যোজনা বহির্ভূত ব্যয় বাবদ ৯৫,৬৬,৬১,০০০.০০ (পঁচানব্বই কোটি ছেষট্টি লক্ষ একষট্টি হাজার) টাকা ধরা হয়েছে।

উপরোক্ত ১৫৭,৫০,৬১,০০০.০০ টাকা দাবির মধ্যে "ভোট অন অ্যাকাউন্ট"-এ ইতিপূর্বে গৃহীত ৩৯,৩৭,৭০,০০০.০০ টাকাও (২৫,০০০.০০ টাকা প্রভাবিত ব্যয় বাদে) অন্তর্ভুক্ত।

২। ৬৬ নং দাবির অধীনে রাজ্যে যোজনা বরাদ্দ বাবদ যে ৬১.৮৩ কোটি টাকা ধরা হয়েছে তার থেকে সেচ ক্ষেত্রের জন্য ৪১.৮৩ কোটি (একচল্লিশ কোটি তিরাশি লক্ষ) টাকা এবং বন্যানিয়ন্ত্রণ ক্ষেত্রের জন্য ২০.০০ কোটি (কুড়ি কোটি) টাকার সংস্থান রাখা হয়েছে।

**৩। ১৯৮৬-৮৭ সালের বার্ষিক যোজনা এবং সপ্তম যোজনা (১৯৮৫-১৯৯০)**

১৯৮৬-৮৭ সালই হচ্ছে সপ্তম পঞ্চবার্ষিক যোজনার (১৯৮৫-৯০) দ্বিতীয় আর্থিক বছর। সপ্তম পঞ্চবার্ষিক যোজনার প্রথম বছর ১৯৮৫-৮৬ সাল বরাদ্দের পরিমাণ ছিল ৫০ কোটি (পঞ্চাশ কোটি) টাকা সেচসামর্থ বৃদ্ধি এবং বন্যাপ্রবণ অঞ্চলসমূহের যথাযথ প্ররক্ষণের উদ্দেশ্যে ঐ অর্থের সদ্ব্যবহারের জন্য আমি আন্তরিকভাবে চেষ্টা করেছিলাম। আমাদের রাজ্য যে নিদারুণ আর্থিক সঙ্কটের মধ্য দিয়ে চলেছে, মাননীয় সদস্যগণ সেকথা অবগত আছেন। ১৯৮৬-৮৭ সালেও আমার বিভাগের জন্য যে সীমিত সম্পদ পাওয়া যাবে, আমাদের রাজ্যের জনগণের উপকারার্থে সেই সম্পদ যতটা সম্ভব ভালভাবে এবং যথাযথভাবে কাজে লাগানোর ব্যাপারে আমি প্রয়াসী হব।

পরবর্তী অনুচ্ছেদগুলিতে আমি ১৯৮৬-৮৭ সালের বার্ষিক যোজনা এবং ১৯৮৫-৯০ সালের সপ্তম যোজনার প্রণয়ন-কৌশল সম্বন্ধে সংক্ষেপে কিছু বলতে চাই।

**৪। সেচ ক্ষেত্র**

**(ক) বড় সেচপ্রকল্প**

আমাদের রাজ্যে চারটি বড় নদী উপত্যকা প্রকল্প রয়েছে। এগুলির মধ্যে, ময়ূরাক্ষী জলাধার প্রকল্প থেকে ষষ্ঠ যোজনার (অর্থাৎ ১৯৮৪-৮৫) শেষ নাগাত তার সেচসামর্থ্যের প্রায় পুরোটাই পাওয়া গেছে। সপ্তম যোজনায় এই প্রকল্পটিকে প্রকৃত পক্ষে আর টেনে নিয়ে যাওয়া হবে না। অবশ্য, ময়ূরাক্ষী জলাধার প্রকল্পের বকেয়া দায়গুলি সপ্তম যোজনার বরাদ্দ থেকেই মেটানো হবে। কংসাবতী জলাধার প্রকল্প এবং দামোদর ভ্যালি কর্পোরেশনের ব্যারেজ ও সেচপ্রকল্পের কাজও সম্পূর্ণ হওয়ার পথে। এই উদ্দেশ্যে ১৯৮৬-৮৭ সালের বার্ষিক যোজনায় অর্থ বরাদ্দের জন্য এই দুটি প্রকল্পকে উপযুক্ত অগ্রাধিকার দেওয়া হয়েছে। চতুর্থ

যে নদী উপত্যকা প্রকল্পটি আমাদের রাজ্যে রূপায়িত হচ্ছে তা হল তিস্তা ব্যারেজ প্রকল্পের প্রথম উপ-পর্যায় আমার বিভাগ এ পর্যন্ত যেসব নানার্থসাধক নদী উপত্যকা প্রকল্পের কাজ হাতে নিয়েছে সেগুলির মধ্যে এটিই সর্বাধিক প্রত্যাশাময়। ১৯৭৬ সালে ১ম উপ-পর্যায় রূপায়ণের কাজ হাতে নেওয়া হয়েছিল। বর্তমানে প্রকল্পটি রূপায়ণের যে পর্যায়ে রয়েছে সে সম্পর্কে কিছু বলছি :—

(ক) তিস্তা নদীর উপর ব্যারেজ নির্মাণের কাজ শেষ হয়ে গেছে। ব্যারেজের ফটক তৈরি করা হয়েছে। ব্যারেজ-ফটকগুলি রং করা ও সেগুলি চালানোর জন্য বৈদ্যুতিক সাজ-সরঞ্জাম বসানোর কাজ এগিয়ে চলেছে।

(খ) সংশ্লিষ্ট কাঠামোসহ মহানন্দা ব্যারেজের নির্মাণের কাজ শেষ হয়ে গেছে।

(গ) মহানন্দা অ্যাকুইডাক্ট এবং ডাউক ব্যারেজের কাজ প্রায় শেষ হতে চলেছে।

(ঘ) প্রয়োজনীয় স্ট্রাকচারসহ তিস্তা-মহানন্দা সংযোগ খাল, মহানন্দা প্রধান খাল এবং ডাউক-নগর প্রধান খালের মতো প্রধান খালগুলির খননকার্য সম্পূর্ণ হওয়ার পথে অনেকটা এগিয়ে গেছে।

(ঙ) সেচের জল বণ্টন করার খালগুলির খনন-সম্পর্কিত পূর্তকর্ম জোর কদমে এগিয়ে চলেছে।

তিস্তা ব্যারেজ প্রকল্প (১ম পর্বের ১ম উপ-পর্যায়) রূপায়ণকালে বিভিন্ন সময়ে প্রয়োজনীয় অর্থসংস্থানের সমস্যা, জমি অধিগ্রহণের অসুবিধা, দুষ্প্রাপ্য মালমশলা সংগ্রহের অসুবিধা এবং যে অঞ্চলে নির্মাণকার্য হচ্ছে সেই অঞ্চলের আইন-শৃঙ্খলার সমস্যাসমেত সংশ্লিষ্ট অন্যান্য সমস্যা দেখা দিয়েছিল। তা সত্ত্বেও আমরা আশা করছি, ১৯৮৬-৮৭ সালে এই প্রকল্প থেকে খুব সীমিত আয়তনে ও পরীক্ষামূলকভাবে সেচের কাজ শুরু করা যাবে। জনসাধারণ যাতে সত্বর উপকৃত হতে পারেন, সেজন্য আমাদের সরকার এই প্রকল্পটি রূপায়ণের জন্য আন্তরিকভাবে চেষ্টা করছেন। কিন্তু প্রকল্পটির জন্য অর্থের অপ্রতুলতা প্রবল প্রতিবন্ধকা সৃষ্টি করছে। আমরা বিশেষ কেন্দ্রীয় সাহায্যের জন্য ভারত সরকারের কাছে বেশ কয়েকবার আবেদন জানিয়েছি। কিন্তু এখনও পর্যন্ত এই প্রকল্পের জন্য আমাদের রাজ্যকে তেমন কোনও কেন্দ্রীয় সাহায্য দেওয়া হয়নি।

(খ) মাঝারি সেচ কর্মপ্রকল্প

সপ্তম যোজনাকালপর্বে, চালু মাঝারি সেচপ্রকল্পগুলির কাজ সম্পূর্ণ করার উপর জোর দেওয়া হয়েছে। আশা করা হচ্ছে, এ ধরনের যে সতেরটি কর্মপ্রকল্প শেষ হওয়ার মুখে রয়েছে সেগুলির কাজ সপ্তম যোজনার মধ্যেই শেষ হয়ে যাবে। এবার এই কর্মপ্রকল্পগুলির নাম উল্লেখ করছে :—

১। বীরভূম জেলায় হিংলো সেচ কর্মপ্রকল্প।

২। বাঁকুড়া জেলায় শালী প্রবাহ -পরিবর্তন (ডাইভার্সন) কর্মপ্রকল্প।

৩। বাঁকুড়া জেলায় শালী জলাধার কর্মপ্রকল্প।

৪। পুরুলিয়া জেলায় বরাভূম সেচ কর্মপ্রকল্প।

৫। পুরুলিয়া জেলায় তারাগোনিয়া সেচ কর্মপ্রকল্প।

৬। পুরুলিয়া জেলায় পরগা সেচ কর্মপ্রকল্প।

৭। পুরুলিয়া জেলায় মৌতোড়জোড় সেচ কর্মপ্রকল্প

৮। পুরুলিয়া জেলায় বেকো সেচ কর্মপ্রকল্প।

৯। পুরুলিয়া জেলায় পাটলোই সেচ কর্মপ্রকল্প।

১০। পুরুলিয়া জেলায় টাটকো সেচকর্মপ্রকল্প।

১১। পুরুলিয়া জেলায় লিপানিয়াজোড় সেচ কর্মপ্রকল্প।

১২। পুরুলিয়া জেলায় গোলামারাজোড় সেচকর্মপ্রকল্প।

১৩। পুরুলিয়া জেলায় তুরগা সেচ কর্মপ্রকল্প।

১৪। পুরুলিয়া জেলায় ডিমু সেচ কর্মপ্রকল্প।

১৫। পুরুলিয়া জেলায় কারিওড় সেচ কর্মপ্রকল্প।

১৬। পুরুলিয়া জেলায় রামচন্দ্রপুর সেচকর্ম প্রকল্প।

১৭। পুরুলিয়া জেলায় হনুমাতা সেচ কর্মপ্রকল্প।

এই সতেরটি কর্মপ্রকল্পের মধ্যে ১৯৮৬-৮৭ সালে যেগুলির কাজ সম্পূর্ণ হয়ে যেতে পারে বলে আশা করা হচ্ছে সেগুলি হল :—

১। পুরুলিয়া জেলায় তারাগোনিয়া সেচ কর্মপ্রকল্প।

২। পুরুলিয়া জেলায় ডিমু সেচ কর্মপ্রকল্প।

৩। পুরুলিয়া জেলায় তুরগা সেচ কর্মপ্রকল্প।

৪। পুরুলিয়া জেলায় বরাভূম সেচ কর্মপ্রকল্প।

৫। পুরুলিয়া জেলায় পরগা সেচ কর্মপ্রকল্প।

৬। পুরুলিয়া জেলায় কারিওড় সেচ কর্মপ্রকল্প।

(গ) **সেচ প্রকল্পসমূহের আধুনিকীকরণ**

বর্তমান তিনটি নদী উপত্যকা প্রকল্প, যেমন, কংসাবতী, ময়ূরাক্ষী এবং ডি ভি সি-র ব্যারেজ ও সেচব্যবস্থা থেকে সেচের সুযোগ-সুবিধাকে সুনিশ্চিত করার জন্য প্রকল্প তিনটির আধুনিকীকরণের উপর যথাযথ গুরুত্ব আরোপ করা হয়েছে। কংসাবতী জলাধার প্রকল্পের আধুনিকীকরণের কর্মপ্রকল্পটি যোজনা কমিশনের অনুমোদনের অপেক্ষায় আছে এবং অন্য দুটি

প্রকল্পের আধুনিকীকরণের জন্য প্রয়োজনীয় পরীক্ষা নিরীক্ষার কাজ শুরু করা হয়েছে।

**(ঘ) চালু কর্মপ্রকল্পগুলির কাজ সম্পূর্ণকরণ**

প্রাপ্য সম্পদের সীমাবদ্ধতার দরুন সপ্তম পঞ্চবার্ষিক যোজনাকালে চালু সেচ প্রকল্পগুলির (বড় এবং মাঝারি) কাজ সম্পূর্ণ করার উপর গুরুত্ব দেওয়া হয়েছে। যাই হোক, যে কর্মপ্রকল্পগুলি যোজনা কমিশনের বিবেচনাধীন রয়েছে তার মধ্যে একটি বা দুটিকে সপ্তম পঞ্চবার্ষিক যোজনাকালে রূপায়ণের জন্য হাতে নেওয়া হতে পারে। কর্মপ্রকল্পগুলি হল—

১) মেদিনীপুর জেলায় সুবর্ণরেখা ব্যারেজ প্রকল্প ;

২) তিস্তা ব্যারেজ প্রকল্পের প্রথম পর্বের দ্বিতীয় উপ-পর্যায়; এবং

৩) পুরুলিয়া ও বাঁকুড়া জেলায় উচ্চ কংসাবতী প্রকল্প।

অবশ্য, সপ্তম যোজনার মাঝামাঝি সময়ে নূতন প্রকল্পসমূহ শুরু করার বিষয়টি আবার খতিয়ে দেখার সুযোগ রয়েছে।

১৯৮৬-৮৭ সালে অতিরিক্ত সেচসামর্থ সৃষ্টির লক্ষ্যমাত্রা ধরা হয়েছে ২২,৫৬০ হেক্টর।

**(ঙ) সেচ ক্ষেত্রে বিনিয়োগ এবং সাফল্যের পর্যালোচনা**

যে সমস্ত বিনিয়োগ ও সেচসামর্থ্য সৃষ্টি করা গেছে তার পরিসংখ্যান এরূপ :—

| বৎসর | বিনিয়োগ (কোটি টাকার অঙ্কে) | সেচসামর্থ ('০০০ হেক্টরে) | |
|---|---|---|---|
| | | সংশ্লিষ্ট বৎসরে | ক্রমপুঞ্জিত |
| ষষ্ঠ যোজনা | | | |
| ১৯৮৪-৮৫ | ৩২.৮৪ | ১২.৭২ | ১১৮৫-৭৭ |
| সপ্তম যোজনা | | | |
| ১৯৮৫-৮৬ | ৩০.১০ | ১৪.৭৫ (অনুমিত) | — |
| ১৯৮৬-৮৭ | ৪১.৮৩ | ২২.৫৬ (লক্ষ্যমাত্রা) | — |
| ১৯৮৫-৯০ | ১৯৫.০০ (প্রস্তাবিত) | ১৪৯.৪৮ (প্রস্তাবিত) | — |

**৫। বন্যানিয়ন্ত্রণ ক্ষেত্রে**

(ক) পশ্চিমবঙ্গ রাজ্যকে বন্যা, জলনিষ্কাশনের বাধা, তীরভূমিতে ক্ষয় এবং সংশ্লিষ্ট অন্যান্য সমস্যার সম্মুখীন হতে হয়। এই সমস্যাগুলি কখনও কখনও বেশ জটিল আকার ধারণ করে এবং এর জন্য গাণিতিক রূপাদর্শের সমীক্ষা সহযোগে দীর্ঘকালব্যাপী অনুসন্ধানের প্রয়োজন আছে।

হিসাব অনুযায়ী পশ্চিমবঙ্গে বন্যাপ্রবণ অঞ্চলের পরিমিত হচ্ছে ৩.৭৬৬ মিলিয়ন হেক্টর। এই অঞ্চলের মধ্যে প্রায় ১.৬২২ মিলিয়ন হেক্টর এলাকায় ষষ্ঠ যোজনার শেষ পর্যন্ত অর্থাৎ ১৯৮৪-৮৫ সালের শেষ পর্যন্ত বন্যা এবং জলনিষ্কাশনের বাধা থেকে রক্ষা পাওয়ার জন্য সঙ্গত ব্যবস্থাদি প্রযুক্তি হয়েছে। সপ্তম যোজনায় (১৯৮৫-৯০) আরও ২৭৫ হাজার হেক্টর এলাকায় সংগত প্ররক্ষণ-ব্যবস্থা নেওয়া যাবে বলে আশা করা যাচ্ছে। ১৯৮৬-৮৭ সালে এ ব্যাপারে লক্ষ্যমাত্রা ধরা হয়েছে ৭৫ হাজার হেক্টর।

সেচ ক্ষেত্রের মতো এই ক্ষেত্রেও চালু প্রকল্পগুলির কাজ সম্পূর্ণ করার উপর গুরুত্ব দেওয়া হয়েছে। এই ক্ষেত্রের অধীন এবং ১৯৮৬-৮৭ সালের বার্ষিক যোজনার অন্তর্ভুক্ত গুরুত্বপূর্ণ কর্মপ্রকল্পগুলির তালিকা এইরূপ :—

(১) ২৪-পরগনা জেলায় সুন্দরবনে জরুরি উন্নয়নমূলক পূর্তকর্ম ;

(২) হুগলি জেলায় ঘিয়া-কুন্তী বেসিন জল নিষ্কাশন কর্মপ্রকল্প ;

(৩) মেদিনীপুর জেলায় দুবদা বেসিন জল নিষ্কাশন কর্মপ্রকল্প ;

(৪) মালদহ জেলায় মহানন্দা বাঁধ নির্মাণ কর্মপ্রকল্প ;

(৫) ২৪-পরগনা জেলায় পূর্ব মগরাহাট বেসিন জল নিষ্কাশন কর্মপ্রকল্প ;

(৬) ২৪-পরগনা জেলায় হুগলি নদীর পূর্বতীরে ভূমিক্ষয় রোধ কর্মপ্রকল্পসমূহ ;

(৭) মুর্শিদাবাদ জেলায় ফারাক্কা ব্যারেজের পর জলঙ্গী পর্যন্ত প্রবাহিত পদ্মা/গঙ্গা নদীর দক্ষিণ তীরভূমি প্ররক্ষণ-সংক্রান্ত কর্মপ্রকল্পসমূহ ;

(৮) ইছামতী, হুগলি, ভাগিরথী প্রভৃতি অন্যান্য নদীতে তীরভূমির ক্ষয়-রোধ কর্মপ্রকল্পসমূহ ;

(৯) দার্জিলিং, জলপাইগুড়ি ও কুচবিহার জেলায় উত্তরবঙ্গে বন্যা নিয়ন্ত্রণ কমিশনের অধীন বন্যা নিয়ন্ত্রণ কর্মপ্রকল্পসমূহ;

(১০) মেদিনীপুর জেলায় বড়চৌকা বেসিন জল নিষ্কাশন কর্মপ্রকল্প ;

(১১) মেদিনীপুর জেলায় ময়না বেসিন জল নিষ্কাশন কর্মপ্রকল্প ; এবং

(১২) মেদিনীপুর জেলায় তমলুক মাস্টার প্ল্যান।

এছাড়াও, বন্যা নিয়ন্ত্রণ ও জল নিষ্কাশনের বাধা দূর করার জন্য যে কর্মপ্রকল্পগুলি রচনা করা হয়েছে তার কয়েকটি এইরূপ :—

(১) ঘাটাল মাস্টার প্ল্যান।

(২) মেদিনীপুর জেলায় ভগবানপুর নন্দীগ্রাম অঞ্চলের জন্য জল নিষ্কাশন কর্মপ্রকল্প ;

(৩) হুগলি, হাওড়া ও মেদিনীপুর জেলায় নিম্ন দামোদর জল নিষ্কাশন কর্মপ্রকল্প ;

(৪) ২৪-পরগনা জেলায় করাতিয়া-নগরকাটা বেসিন জল নিষ্কাশন কর্মপ্রকল্প;

(৫) মালদহ জেলায় লক্ষ্মীপুর বিল জল নিষ্কাশন কর্মপ্রকল্প;

(৬) মুর্শিদাবাদ জেলায় কান্দী অঞ্চল সুসংহত বন্যা নিয়ন্ত্রণ ও জল নিষ্কাশন কর্মপ্রকল্প;

(৭) মালদহ জেলায় হরিশ্চন্দ্রপুর প্রভৃতি অঞ্চলে জল নিষ্কাশনের বাধা দূর করার জন্য বারমাসিয়া নদীর পুনঃখনন;

(৮) ফরাক্কা ব্যারেজের পর প্রবাহিত গঙ্গা নদীর দক্ষিণ তীরভূমি প্ররক্ষণ-সংক্রান্ত কর্মপ্রকল্প; এবং

(৯) মুর্শিদাবাদ ও নদীয়া জেলায় ভাগিরথী নদীর উপর তীরভূমি প্ররক্ষণ-সংক্রান্ত কর্মপ্রকল্পসমূহ।

**(খ) ফরাক্কা ব্যারেজের পর প্রবাহিত গঙ্গা নদীর তীরভূমির ক্ষয়**

ফারাক্কা ব্যারেজ প্রকল্প চালু হওয়ার পর থেকে নদীর দক্ষিণ তীর ঘেঁষেই বেশি চাপে জল প্রবাহিত হচ্ছে বলে নদীর দক্ষিণ তীরে ভূমিক্ষয়ের মাত্রা বৃদ্ধি পেয়েছে। এই ভূমিক্ষয় অত্যন্ত ভয়ংকর রূপ ধারণ করেছে এবং আমাদের দেশের বহু প্রয়োজনীয় জমি ইতিমধ্যে নদীর গ্রাসে চলে গেছে।

ফারাক্কা ব্যারেজের নিম্ন দেশে ধুলিয়ান থেকে জলঙ্গী পর্যন্ত প্রায় ৮০ কিলোমিটার অবধি গঙ্গা/পদ্মা নদীর অন্তঃরাষ্ট্রীয় সীমারেখা বরাবর প্রবাহিত এবং আমাদের দেশের সার্বিক স্বার্থেই এই প্রবাহাংশে তীরভূমিকে স্থিতিশীল করা একান্ত প্রয়োজন। এই পরিপ্রেক্ষিতে উক্ত প্রবাহাংশে তীরভূমির ক্ষয়সংক্রান্ত সমস্যাগুলি নূতন চেহারা নিয়ে দেখা দিয়েছে। অন্তর্দেশিয় যে কোনও নদীর তীরভূমির ক্ষয়ের সঙ্গে সাদৃশ্যসূত্রে এটিকে রাজ্যের নিজস্ব বিষয় বলে অজুহাত দেখিয়ে কেন্দ্রীয় সরকার তাঁদের দায়িত্ব এড়িয়ে যেতে পারেন না। ঐ প্রবাহাংশে ভূমিক্ষয়-রোধ কর্মপ্রকল্পসূমহ রূপায়িত করার জন্য আমরা বিশেষ সাহায্য চেয়েছি এবং এ বিষয়ে কেন্দ্রের সেচমন্ত্রীর সঙ্গে আমি ব্যক্তিগতভাবে আলোচনা করেছি। কিন্তু আমাকে দুঃখের সঙ্গে বলতে হচ্ছে যে, এই ব্যাপারে ভারত সরকারের সহযোগ সম্পর্কে এখনও পর্যন্ত কোনও সাড়া পাওয়া যায়নি।

(গ) **গঙ্গা সংস্কার পরিকল্পনা**

স্মরণাতীত কাল থেকে গঙ্গা নদী ভারতীয় সভ্যতার প্রাণরেখা হিসাবে চিহ্নিত। এই নদীর তীরবর্তী অঞ্চলে নানা জনসম্প্রদায় বসতি স্থাপন করেছে এবং সমৃদ্ধ হয়ে উঠেছে; শিল্প, সাহিত্য ও বিজ্ঞানের প্রগতি ঘটেছে। এই নদী দূষিত হতে হতে যাতে এমন অবস্থায় গিয়ে না পৌঁছায় যার পরিণামে নদীর তীরবর্তী অঞ্চলসমূহে বসবাসকারি জনসম্প্রদায়ের কাছে নদীটির এবং তার জলধারার আর কোনও উপযোগিতা থাকবে না, সেটা সুনিশ্চিত করার উদ্দেশ্যেই গঙ্গা সংস্কার পরিকল্পনা রচিত হয়েছে। ঐতিহাসিক গুরুত্বপূর্ণ এবং স্নান ও শ্মশানঘাটের মতো জনসাধারণের পক্ষে প্রয়োজনীয় কিছু কিছু নির্বাচিত স্থানে তীরভূমির দৃঢ়ীকরণ ও প্ররক্ষণও এই পরিকল্পনার অন্তর্ভুক্ত। গঙ্গা সংস্কার পরিকল্পনা সম্পর্কে আমাদের রাজ্যে যে স্টিয়ারিং কমিটি গঠিত হয়েছে সেই কমিটির নেতৃত্বে আছেন আমাদের মুখ্যমন্ত্রী। আমার বিভাগ যে সব কর্মপ্রকল্প রূপায়িত করবে সেগুলি ভারত সরকারের গঙ্গা প্রকল্প অধিকারের কাছে পরিমার্জন পর্বের বিভিন্ন পর্যায়ে রয়েছে। আমি আশা করছি, ১৯৮৬-৮৭ সালে ঐ কর্মপ্রকল্পগুলির কয়েকটি আমরা রূপায়িত করতে পারব।

(ঘ) **১৯৮৫ সালের অক্টোবর মাসের ঘূর্ণিবাত্যা**

সদস্যগণ অবহিত আছেন যে, ১৯৮৫ সালের ১৫ই অক্টোবর রাতে এবং ১৬ই অক্টোবর খুব ভোরে ঘণ্টায় ১০০ থেকে ১২০ কিলোমিটার গতিবেগবিশিষ্ট প্রবল হাওয়া সমেত এক ভয়ঙ্কর ঘূর্ণিঝড় পশ্চিমবঙ্গের সমুদ্রোপকূলবর্তী অঞ্চলসমূহের উপর এসে আছড়ে পড়েছিল। ১৯৮৫ সালের ১৫ই এবং ১৬ই অক্টোবর—এই দু'দিন ধরে আবহাওয়া ছিল অত্যন্ত ঝটিকাসঙ্কুল। ঘূর্ণিঝড়ের সঙ্গে সঙ্গেই দেখা দিয়েছিল ঐ বছরের সবচেয়ে বড় রকমের জলোচ্ছ্বাস। বাত্যাতাড়িত সেই জলোচ্ছ্বাস পূর্বাভাস অনুযায়ী সর্বাধিক উচ্চতার সীমা ছাড়িয়ে ১$\frac{১}{২}$ থেকে ২ মিটার পর্যন্ত উঠে এসেছিল। ফলে, মেদিনীপুর জেলার সমুদ্রোপকূলবর্তী অঞ্চলসমূহে সামুদ্রিক বাঁধ ও তটবাঁধ এবং সুন্দরবনের তটবাঁধগুলির উপর প্রবল বেগসম্পন্ন উদ্দাম জলতরঙ্গ এসে প্রচণ্ড আঘাত হেনেছিল। পরিণামে বাঁধ এবং সংশ্লিষ্ট অন্যান্য নির্মিতিতে অসংখ্য ফাটলের সৃষ্টি হয়েছিল ও সেগুলি নিদারুণভাবে ক্ষতিগ্রস্ত হয়েছিল।

একটি ছাড়া আর সবকটি ফাটল (সংখ্যায় প্রায় ১,১০০) অবিলম্বে ভরাট করে দেওয়া হয়। তাছাড়া, নিদারুণভাবে ক্ষতিগ্রস্ত বা জলের তোড়ে ভেসে-যাওয়া তটবাঁধগুলিকে আংশিকভাবে মজবুত করা হয়, যাতে ১৯৮৫ সালের অক্টোবর মাসে পরবর্তী জলোচ্ছ্বাসজনিত যে প্লাবন দেখা দিতে পারে তা রোধ করা যায়। নদীর বাঁক-মধ্যবর্তী যেসব প্রবাহাংশে তীরভূমির ক্ষতির সম্ভাবনা রয়েছে সেখানে প্ররক্ষণমূলক নির্মিতিগুলিকে জোরালো করার কাজ এগিয়ে চলেছে।

বাঁধগুলিকে সর্বাংশে মজবুত করে তোলা এবং আগেকার অবস্থায় ফিরিয়ে আনার জন্য যে মাটি কাটার কাজ দরকার, সেই কাজ এখন এন আর ই পি'র মাধ্যমে করা হচ্ছে।

**(ঙ) বন্যা নিয়ন্ত্রণ ক্ষেত্রে বিনিয়োগ এবং উপকারের পর্যালোচনা**

বন্যা নিয়ন্ত্রণ ক্ষেত্রে বিনিয়োগ এবং উপকার-সম্পর্কিত পরিসংখ্যান এরূপ ঃ—

| বৎসর | বিনিয়োগ (কোটি টাকার অঙ্কে) | উপকৃত অঞ্চল (হাজার হেক্টরে) | |
|---|---|---|---|
| | | সংশ্লিষ্ট বৎসরে | ক্রমপুঞ্জিত |
| ষষ্ঠ যোজনা | | | |
| ১৯৮৪-৮৫ | ৯.৭৫ | ৬০.০০ | ১,৬২২ |
| সপ্তম যোজনা | | | |
| ১৯৮৫-৮৬ | ১৯.৯০ | ৭০.০০ (অনুমিত) | — |
| ১৯৮৬-৮৭ (প্রস্তাবিত) | ২০.০০ | ৭৫.০০ | — |
| ১৯৮৫-৯০ (প্রস্তাবিত) | ১০৫.০০ | ২৭৫.০০ | — |

**৬। বিশেষ সাঙ্গ যোজনা এবং উপজাতীয় উপযোজনা**

এই বিভাগের অধীন যেসব যোজনা-প্রস্তাব আছে সেগুলির মধ্যে কয়েকটি কর্মপ্রকল্পে এই রাজ্যের অন্তর্গত তফসিলি জাতি-অধ্যুষিত অঞ্চলসমূহ উপকৃত হবে আর কয়েকটি কর্মপ্রকল্পে উপকৃত হবে উপজাতি-অধ্যুষিত অঞ্চলসমূহ। সপ্তম যোজনাকালে এই সব উপ-যোজনায় অর্থ-বিনিয়োগ-সংক্রান্ত পরিসংখ্যান-তথ্যাদি এরপর তুলে ধরছি ঃ

| বৎসর | সেচ ও জলপথ বিভাগের মোট বিনিয়োগ | অর্থ বিনিয়োগ | | | |
|---|---|---|---|---|---|
| | | বিশেষ সাঙ্গ যোজনা | | উপজাতীয় উপ-যোজনা | |
| | | মোট পরিমাণ | শতকরা পরিমাণ | মোট পরিমাণ | শতকরা পরিমাণ |

সপ্তম যোজনা (লক্ষ টাকার অঙ্কে)

| | | | | | |
|---|---|---|---|---|---|
| ১৯৮৫-৮৬ | ৫,০০০ | ৮৭৩.৩৯ | ১৭.৪৬ | ৪০৬.৭০ | ৮.১৬ |
| ১৯৮৬ | ৬,১৮৩ (প্রস্তাবিত) | ১,১৪৮.১৭ | ১৮.৫৭ | ৫৫২.৯৪ | ৮.৯৪ |
| ১৯৮৫-৯০ | ৩০,০০০ (প্রস্তাবিত) | ৪,৮১০.৮৯ | ১৬.০৩ | ২,৫২৫.৪৩ | ৮.৪২ |

৭। **সেচ জলকর বাবদ সরকারি রাজস্ব**

জলকর বাবদ সংগ্রহের পরিমাণ কমবেশি একই রয়ে গেছে। প্রবল চেষ্টা চালিয়েও ১৯৮৪-৮৫ সালে মাত্র ৬৭.০৮ লক্ষ টাকা আদায় করা গিয়েছিল। ১৯৮৪-৮৫ সালের শেষে অনাদায়ি জলকরের পরিমাণ দাঁড়িয়েছে প্রায় ১৮ কোটি টাকা। ১৯৮৫ সালের ডিসেম্বর মাস পর্যন্ত জলকর বাবদ আমরা প্রায় ১৫.৭৪ লক্ষ টাকা আদায় করতে পেরেছি এবং আশা করা যায়, বিগত আর্থিক বছরের বাকি সময়ে, বিশেষ করে পঞ্চায়েত প্রতিষ্ঠানগুলির সহযোগিতায়, এই সংগ্রহের পরিমাণ আরও বেড়ে গেছে। সংশ্লিষ্ট মাননীয় সদস্যদের আমি অনুরোধ করছি, জলকর বাবদ সরকারের পাওনা মিটিয়ে দিতে তাঁরা যেন তাঁদের নির্বাচনক্ষেত্রভুক্ত রায়তদের অনুপ্রাণিত করেন।

৮। **নদী গবেষণাকেন্দ্র**

হরিণঘাটাস্থিত নদী গবেষণাকেন্দ্র সেচ ও জলপথ বিভাগের কর্মকাণ্ডের সঙ্গে যুক্ত কাজকর্মের অনুকূলে নানাবিধ অনুসন্ধান, গবেষণা, কার্যক্ষেত্রে প্রয়োগ-পরীক্ষা ও গবেষণাগারে পরীক্ষা-নিরীক্ষা পরিচালনা করে থাকে। এই প্রতিষ্ঠানের কর্মকাণ্ডের মোটামুটি একটি রূপরেখা আমি মাননীয় সদস্যদের সামনে তুলে ধরতে চাই।

**জলগতিবিজ্ঞান বিভাগ**

(১) সুবর্ণরেখা ব্যারেজ, রূপাদর্শ,

(২) তিস্তা ব্যারেজ রূপাদর্শ,

(৩) কংসাবতী পূর্ণাঙ্গ রূপাদর্শ,

(৪) তিস্তা মহানন্দা সংযোগ-খালের পলি-অপসারণ রূপাদর্শ,

(৫) নদীতলের আকৃতির রূপাদর্শ অনুশীলন. প্রভৃতি বিষয়ে কাজ করে চলেছেন।

**পদার্থবিদ্যা গবেষণাগার**

কাঠামো ও জলগতিবিজ্ঞানের সূত্রাবলির জন্য ব্যবহার্য নক্সার বৈশিষ্ট্য-সম্পর্কিত কর্মসমূহ দেখাশোনা করছেন।

**ইলেকট্রনিক্স গবেষণাগার**

(১) খালের চুঁয়ানোজনিত ক্ষতির পরিমাণ নির্ধারণ এবং

(২) রূপনারায়ণ নদের জন্য বৈদ্যুতিক প্রতিরূপাদর্শ সংক্রান্ত কাজকর্মের তদারকি করছেন।

**মৌল গবেষণা শাখা**

এই শাখায়—(১) জলাশয় ও পুকুরে বাষ্পীভবনজনিত জলহ্রাসের হিসাব, (২) দিঘার সমুদ্র সৈকতে তটবর্তী স্রোতের পরিমাপ, (৩) ভাসমান পলল-ভার বিশ্লেষণকে প্রমিতকরণ এবং অন্য নানাবিধ মৌল গবেষণা প্রকল্প বিষয়ে অনুশীলন করা হয়।

**মৃত্তিকাবল-বিদ্যা শাখা**

এই শাখা বিভিন্ন ঔদক (হাইড্রলিক) নির্মাণক্ষেত্রে অন্তর্ভূমি বিষয়ে অনুসন্ধানকার্য নির্বাহ করে।

**রসায়ন শাখা**

এই শাখা বিভিন্ন প্রকল্প-সংক্রান্ত সমীক্ষার জন্য বিভিন্ন নদীজলের নমুনার রাসায়নিক বিশ্লেষণের ভারপ্রাপ্ত।

**পরিসংখ্যান ও জলবিজ্ঞান শাখা**

এই শাখা বিভিন্ন কর্মপ্রকল্পের জন্য জলবিজ্ঞানসংক্রান্ত প্রয়োজনীয় তথ্যাদি সুবিন্যস্ত করার নিয়মিত কাজের ভারপ্রাপ্ত।

নিম্ন-দামোদর এলাকার বন্যাজনিত সমস্যাসমূহ সমীক্ষার জন্য কেন্দ্রীয় জল কমিশনের সহযোগিতায় নিম্ন-দামোদর এলাকার একটি গাণিতিক রূপাদর্শ স্থাপন করা হচ্ছে। সুবর্ণরেখা নদীর জন্য একটি গাণিতিক রূপাদর্শ নির্মাণ করা হয়েছে এবং রূপাদর্শটির যথার্থতা পরীক্ষার কাজ এগিয়ে চলেছে।

৯। **নীতিসংক্রান্ত রূপরেখা**

জনসাধারণ যাতে এই বিভাগে বিনিয়োজিত অর্থের কিছু সুফল যথাসম্ভব শীঘ্র পেতে

পারেন সে উদ্দেশ্যে, পূর্ববর্তী বছরের মতো, চালু কর্মপ্রকল্পগুলির কাজ সম্পূর্ণ করার উপরই সবচেয়ে বেশি গুরুত্ব দেওয়া হয়েছে। একই সঙ্গে, বেশ কিছু গুরুত্বপূর্ণ কর্মপ্রকল্প বর্তমানে অনুমোদন লাভের পথে অনেকটা এগিয়ে গেছে বলে রূপায়ণের বিলম্ব পরিহার করার জন্য উপযুক্ত সময়ে সেগুলি কাজ শুরু করা হবে বলে আশা করা হচ্ছে।

মাননীয় সদস্যগণ এও অবগত আছেন যে, পশ্চিমবঙ্গে প্রাপ্তিসাধ্য জলসম্পদের পরিমাণ নির্ধারণ এবং সেচ, কৃষি, গৃহকর্ম এবং শিল্পে ঐ জলসম্পদের সর্বোত্তম ব্যবহারের পন্থা-পদ্ধতি নিরূপণের জন্য বিভিন্ন বিষয়ের বিশেষজ্ঞদের নিয়ে একটি বিশেষজ্ঞ কমিটি আগেই গঠন করা হয়েছে। চালু সেচ প্রকল্পগুলি কেমন কাজ করছে তা'ও ঐ কমিটি খতিয়ে দেখছেন। এ বিষয়ে কমিটির কাজকর্ম এর মধ্যেই অনেকটা এগিয়ে গেছে।

১০। **উপসংহার**

মাননীয় সদস্যগণ ইতিমধ্যে অবগত হয়েছেন যে, খরিফ, রবি ও বোরো মরশুমে কংসাবতী জলাধার প্রকল্প এবং দামোদর ভ্যালি কর্পোরেশনের ব্যারেজ ও সেচব্যবস্থা থেকে সেচের যে জল পাওয়া যায় তার সর্বাধিক সদ্ব্যবহার সুনিশ্চিত করতে এবং বিভিন্ন বিভাগ ও উপকারভোগীদের মধ্যে ঘনিষ্ঠ সমন্বয়সাধনের জন্যও আমার বিভাগ বর্ধমান বিভাগের কমিশনারের নেতৃত্বে এবং সংশ্লিষ্ট জেলা পরিষদ, পঞ্চায়েত সমিতি ও সরকারি বিভাগসমূহ থেকে সদস্যদের নিয়ে দুটি উন্নয়ন কমিটি গঠন করেছে। একইভাবে ময়ূরাক্ষী জলাধার প্রকল্প সম্পর্কে বর্তমান উন্নয়ন কমিটির পুনর্গঠনের বিষয়টিও বিবেচনা করে দেখা হচ্ছে। আমি আশা করছি যে, সরকারি কর্মচারিদের, মাননীয় সদস্যবৃন্দের প্রত্যেকের এবং জেলা পরিষদ, পঞ্চায়েত সমিতি ও গ্রাম পঞ্চায়েতের জনপ্রতিনিধিদের সক্রিয় সহযোগিতা ও অংশগ্রহণের মাধ্যমে এই বিভাগের রচিত বিভিন্ন কর্মসূচি সাফল্যের সঙ্গে রূপায়িত করা যাবে।

মাননীয় মহাশয়, এই বলে আমি সভার কাছে আমার বিভাগের ১৯৮৬-৮৭ সালের বাজেট পেশ করছি।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই প্রসঙ্গে আমার লিখিত ভাষণ আমি ধরে নিচ্ছি আপনারা পেয়ে যাবেন। এই প্রসঙ্গে আলোচনা সুবিধার জন্য দু-একটি কথা আপনাদের সামনে পেশ করছি। দু-চারটি কথার মধ্যে আমি বলতে চাই যে পলিসিতে বিগত বছর ইরিগেশনের কাজকর্ম চলেছিল সেই সংক্রান্ত ব্যাপারে। মাননীয় সদস্যরা জানেন যে অন গোইং স্কীম বা প্রোজেক্ট যেগুলি ছিল সেইগুলি সম্পন্ন হওয়ার মুখে। এইগুলি যাতে আরও তাড়াতাড়ি সম্পন্ন হতে পারে সেই জন্য সেই প্রোজেক্টের উপর বেশি করে জোর দেওয়া হয়েছে এবং যত তাড়াতাড়ি করা সম্ভব তার ব্যবস্থা করা হচ্ছে। নূতন কোনও পরিকল্পনা এর জন্য নেওয়া হয়নি। মাননীয় স্পিকার স্যার, এই পলিসি অনুসারে মিডিয়াম প্রোজেক্টের অন্তর্ভুক্ত কতকগুলি শেষ হয়েছে এবং আরও কতকগুলি কাজ সামান্য কিছু বাকি থাকলেও মোটামুটি

বলা যায় শেষ হয়ে গেছে। মাননীয় স্পিকার স্যার, তিস্তা ব্যারেজ প্রকল্পের যে কাজ '
অনেক দূর এগিয়েছে এবং তার ফলে আমরা কিছু সেচের জন্য এই বছর দিতে পারব আ
করছি। এখন পর্যন্ত অবস্থা যা আছে সেইগুলি যদি স্বাভাবিক থাকে তাহলে হবে। স্যার, গ
বছর ১৫ লক্ষ হেক্টর জমিতে সেচের জল দেবার সম্ভাবনা সৃষ্টি করা হয়েছে। এই পর্যন্ত স
মিলিয়ে ১২ লক্ষ হেক্টর জমিতে জল দেবার সম্ভাবনা সৃষ্টি করা হয়েছে। খারিপ এবং র
মরশুমে বিভিন্ন জলাধার থেকে জল দেওয়া হয়েছে। প্রায় ১১ লক্ষ হেক্টর জমিতে সেচে
উপযুক্ত জল দেওয়া হয়েছে। আমি আগেই বলেছি অন-গোইং প্রোজেক্টের উপর বেশি জে
দেওয়া হয়েছে। সেই সম্বন্ধে আমি বলছি এই বছর একটু ব্যতিক্রম গত বছরের চে
রাখছি। মিড-টার্ম অ্যাপ্রেজাল-এর নুতন স্কীম হাতে নেব কি নেব না সেটা আমরা এব
ভেবে দেখব, এখনও কোনও নূতন স্কীম হাতে নিইনি। এ ছাড়া মাননীয় সদস্যরা জানেন (
ফ্লাড কনট্রোল এবং ড্রেনেজ স্কীম এই ইরিগেশন দপ্তরের কাজের সঙ্গে অঙ্গিভুত হয়েছে
বিগত বছরে ১৭ লক্ষ হেক্টর জমি উপকৃত হয়েছে, প্লাবন ঠেকানোর কাজ, জল নিকাশে
কাজ এগিয়ে নিয়ে যেতে পারা গেছে। এই কথা ঠিক জনসাধারণের কথা যদি ব্যবহার ক
হয় তাহলে যা করা হয়েছে এই পর্যন্ত, তার থেকে অনেক বেশি কাজ করণীয় আছে। সে
ক্ষেত্রে সব থেকে বড় অসুবিধা হ'ল টাকা। টাকার অভাবের জন্য আমাদের কাজ কর্মে
ভীষণ অসুবিধা দেখা দিয়েছে। তার ফলে আমাদের কাজের অগ্রগতি অনেক ব্যহত হয়েছে
যার ফলে আমাদের খুঁড়িয়ে খুঁড়িয়ে চলতে হচ্ছে। আরও একটা সমস্যা হচ্ছে ভূমি অধিগ্রহণে
সমস্যা, সেই জন্য আমাদের অনেক বাধার এবং অসুবিধার সম্মুখীন হতে হচ্ছে।

[4-40 – 4-50 P.M.]

এনিয়ে স্থানীয় কতকগুলো সমস্যা দেখা দেয়। সাধারণ লোকেদের তরফ থেকে এম
কি অনেক ক্ষেত্রে দুষ্কৃতকারীরা সাধারণ মানুষকে উস্কে দিয়ে বিভিন্ন কাজে বাধাদানের যে চেষ্ট
করেন, সেটা একটা বড় সমস্যা হিসাবে অনেক জায়গাতে দেখা দেয়। মাননীয় স্পিকা
মহাশয়, আপনি জানেন যে, তিস্তা প্রকল্পের কাজে অগ্রগতির জন্য, যাতে তিস্তা প্রকল্পে
কাজটিকে আমরা আরও দ্রুত এগিয়ে নিয়ে যেতে পারি তারজন্য কেন্দ্রীয় সরকারের কাে
বারবার আমরা সাহায্য চেয়েছি। অনেক কিছু বেশ-কম হয়েছে, আমরা ১৮।। কোটি টাক
সাহায্য চেয়েছি, এর আগে ২০ কোটি টাকা আমরা সাহায্য চেয়েছিলাম। এ পর্যন্ত ১৯৮৩
৮৪ সালের জন্য আমরা ৫ কোটি টাকা ছাড়া আর কোনও টাকা পাইনি। মাননীয় সদস্যদে
অবগতির জন্য জানাচ্ছি যে, আমাদের ইরিগেশন বাজেটের ৭০-৭৫ ভাগ টাকা আমরা তিস্ত
ব্যারাজ প্রোজেক্ট'এর জন্য খরচ করছি। তিস্তা ব্যারাজ প্রোজেক্ট যথেষ্ট গুরুত্বপূর্ণ এবং এ
টাকা খরচের মধ্যে দিয়েই একথা প্রমাণ হয়ে যায় যে আমরাও এর প্রতি যথেষ্ট গুরুত
দিয়েছি। একথা আজ আর অস্বীকার করার কোনও উপায় নেই যে তিস্তা প্রোজেক্ট'-এর
আন্তর্জাতিক গুরুত্ব আছে। গোটা ভারতবর্ষের মধ্যে এই ধরনের একমাত্র গুরুত্বপূর্ণ প্রোজেক্ট'-
এর কাজে কেন্দ্রীয় সরকারের এগিয়ে আসা উচিত এবং সাহায্য করা উচিত ছিল ও আছে
তাদের ভবিষ্যতেও এ ধরনের গুরুত্বপূর্ণ কাজে এগিয়ে আসা উচিত। কিন্তু এ ক্ষেত্রে তাঁদের
কাছ থেকে সেই ধরনের কোনও সাড়া আমরা পাচ্ছি না। এমন কি ইউনিয়ন ইরিগেশন
মিনিস্ট্রি'র পক্ষ থেকে বারবার সুপারিশ করা সত্ত্বেও কেন্দ্রীয় সরকারের কাছ থেকে ঐ (

কোটি টাকা বাদ দিলে আমরা এ পর্যন্ত আর কোনও সাহায্য পাইনি। রাজ্য সরকারের যে অর্থনৈতিক অবস্থা তাতে ইরিগেশন বাজেটে টাকা বৃদ্ধি করার কোনও উপায় নেই। আর্থিক দুরবস্থার দরুন ইরিগেশন বাজেটের আয়তন আমরা আরও বেশি বাড়াতে পারিনি। সেইজন্য আমরা এই অর্থ সমস্যার কথা বারেবারে তাঁদের কাছে তুলে ধরবার চেষ্টা করেছি। এ সম্বন্ধে আমি আগেই এখানে বলেছি যে, সেদিক থেকে তাঁদের সাড়া আমরা পাইনি। আর একটি কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি, সেটা হচ্ছে, গঙ্গা নদীর ভাঙ্গন সম্পর্কে। ধুলিয়ান থেকে জলঙ্গী পর্যন্ত ৮০-৮৫ কিলোমিটার যে এলাকা আছে, সেটা আন্তর্জাতিক সীমানা বরাবর পর্যন্ত বয়ে গিয়েছে। সেখানে ফিক্সড্ বাউন্ডারি লাইন থাকা সত্ত্বেও—যেটা ম্যাপে বিরাজমান—আসলে কিন্তু সেটাই প্রকৃত চিত্র নয়—থিওরিটিকাল, ন্যাশনাল অ্যান্ড দি ফিজিকাল ডিমার্কেশন নিয়েও কতখানি সম্ভবপর, তা বলা কঠিন। তাদের বলা হচ্ছে যে, আমাদের সীমানা যখন আসন ভূমি—ইংরাজীতে যাকে বলে টেরিটোরিয়াল ল্যান্ড মাস—সেটা চিরকালের জন্য ভাঙ্গনের ফলে চলে যাচ্ছে। এটাকে ওঁরা বলছেন, পশ্চিমবাংলার অন্যান্য নদী ভাঙ্গনের মতো, ভারতবর্ষে অন্যান্য নদী ভাঙ্গনের ব্যাপারে যেমন আছে, তেমনি এটা স্টেট সাবজেক্ট, কেন্দ্রীয় সরকারের দায়িত্ব গ্রহণের কিছু এখানে নেই। সুতরাং এটা রাজ্য সরকারের নিজেকেই করা উচিত। কিন্তু এই ধরনের অজুহাত খাড়া করানো ঠিক নয়। মাননীয় সদস্যরা একথা জানেন যে, এর পাড় সংরক্ষণেরও একটা ব্যাপার আছে। আমরা চাই কেন্দ্রীয় সরকার এই কাজে ইনভল্‌ভ হোন। গঙ্গার ডানদিকে যে পাড় আছে, যেটা আন্তর্জাতিক সীমানা বরাবর, সেটা রক্ষা করার ক্ষেত্রে তাঁরা ম্যাসিভ অ্যাসিস্ট্যান্স দিন। আপনারা একথা জানেন যে, বছর বছর আমরা ১০ কোটি ক'রে যদি টাকা পাই, তাহলে ৮-১০ বছরের মধ্যে ডানদিকের পাড় সংরক্ষণের কাজকে আমরা অনেকখানি এগিয়ে নিয়ে যেতে পারব। দুঃখের বিষয় যে আমরা সেই ধরনের কোনও অ্যাসিস্টেন্স বা সাহায্য গঙ্গা ভাঙ্গনের প্রতিরোধের ক্ষেত্রে পাইনি। এটা বিতর্কের ব্যাপার, আমি সেই বিতর্কের মধ্যে যেতে চাই না। ফারাক্কা ব্যারেজ হবার পর থেকে ভূমিক্ষয় বাড়তে থাকে। ফারাক্কার ডানদিকে এবং দক্ষিণদিকের পাড় পড়ে গেছে। আমি এই বিতর্কের মধ্যে যেতে চাইছি না কিন্তু ফারাক্কা ব্যারেজ হবার পর থেকে ডানপাশের গঙ্গা স্রোত প্রবাহ বাধা পাচ্ছে এরফলে ভাঙ্গন অনেক বেড়েছে, চোখে দেখা যায়। এক্ষেত্রে সেখানে আমাদের কেন্দ্রীয় সরকারের অ্যাসিস্টেন্স দরকার, সেটার অ্যাক্টিভ ইনভল্‌ভমেন্ট দরকার ইন চেকিং the erosion on the right bank of the Ganges. যেটা ওই আন্তর্জাতিক সীমানা বরাবর যাচ্ছে। এই কথা বলে আমি আশা করব বাজেট বরাদ্দ যে উত্থাপন করেছি সেই বাজেট বরাদ্দকে মঞ্জুর করবেন।

**মিঃ স্পিকার ঃ** আপনার জবাবি ভাষণ দেবার সময়ে ১০ মিনিট দেওয়া হবে কারণ এখনি আপনি আপনার টাইম থেকে ১০ মিনিট নিয়ে নিয়েছেন।

There are seven cut motions on this Demand. All the cut motion are in order.

## MOTION FOR REDUCTION

**Shri Kashinath Mishra :** Mr. Speaker, Sir I beg to move that

the Amount of Demand be reduced by Rs.100/-.

**শ্রী সত্যরঞ্জন বাপুলী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সেচমন্ত্রী তাঁর বাজেট ভাষণ যে রেখেছেন সেটি খুব ছোট হলেও কিছু পরিসংখ্যান তাতে দেওয়া আছে। কিন্তু দুর্ভাগ্যের বিষয় আজ পর্য্যন্ত ৯টি বছরে আপনাদের সরকার আসার পরে কোনও পরিকল্পনার ব্লু প্রিন্ট তৈরি করে সারা পশ্চিমবঙ্গে সেচ এবং এম্‌ব্যাকমেন্ট মেনটেনেন্সের জন্য কোনও পরিকল্পনা গ্রহণ করতে পারেননি। আমি প্রথমে সুন্দরবনের কথা দিয়ে শুরু করছি পরে অন্য কথায় যাব। সুন্দরবন ছোট হলেও আজকে প্রায় ধ্বংসের পথে। মাননীয় মন্ত্রী মহাশয় আপনার জানা উচিত যে ইরিগেশন এগ্রিকালচারের সবচেয়ে বড় প্রধান বস্তু। এগ্রিকালচার নির্ভর করে ইরিগেশনের উপরে। মাননীয় মন্ত্রী মহাশয় তার বক্তৃতা দেবার সময়ে টাকার অভাব আর কেন্দ্রীয় সরকারের কাছে চাইছেন কিন্তু পাচ্ছেন না এইকথা বলে গেলেন এবং দীর্ঘ ৯ বছর ধরেই একই কথা শুনে আসছি। অথচ সারপ্লাস বাজেটে বলেন আমাদের কোনও টাকা নেই, ট্যাক্স করব না এবং এরজন্য আমরা কোনও উন্নতি করতে পারব না। আমি প্রথমেই বলি আজকে ১০ বছরে সুন্দরবন এলাকায় ১৮৭ স্কোয়ার মাইল নদীগর্ভে চলে গেছে। ২৬টি গ্রাম নিশ্চিহ্ন হয়ে গেছে। এগুলো কোনও অসত্য ঘটনা নয়, আর ১৮২ গ্রাম পাটলি ভেঙ্গে ভেঙ্গে নদী গর্ভে চলে গেছে। এই ১০ বছরের হিসাব আমি দিচ্ছি তার মধ্যে আপনি জানেন যে গোবর্দ্ধনপুরে কিছু আর নেই, সব আজকে শেষ হয়ে গেছে। ১৮৭ স্কোয়ার মাইলস্ ধ্বংস হয়ে গেল, গ্রাম নদীগর্ভে চলে গেল এ কাদের পরিকল্পনার জন্য? আপনি বললেন যে নদীপথে বাধা আছে। আপনারা শর্ট টার্ম এবং লং টার্ম এই দুটি ভাগে ভাগ করে ইমিডেয়েট করে এবং ইমিডেয়েট যেগুলি সেগুলি রক্ষা করতে পারেন এগ্রিকালচারের সুবিধার জন্য। আমি বলি আপনাদের আমলে কিছুই করতে পারেননি তবুও আমরা একটা কিছু করেছিলাম কিন্তু আপনারা কিছুই করতে পারেননি। আপনি জানেন যে সুন্দরবনের মাছ এবং ধান সারা পশ্চিমবাংলায় ফিড হিসাবে ব্যবহার করতে পারেন।

[4-50 – 5-00 P.M.]

সুতরাং শর্ট টার্ম এবং লং টার্ম এই দুটো নিয়ে যদি একটা পরিকল্পনা থাকত সুন্দরবনের বাঁধের জন্য তাহলে ভাল হত। আপনি বলেছেন ইরিগেশনটা নিয়ে চিন্তা করছেন, এবং কতকগুলি সেচ ব্যবস্থা করবেন। আপনি কি জানেন সুন্দরবনের হাজার হাজার একর জায়গা পড়ে আছে। সেখানে দুইদিকে দুটো বাঁধ দিয়ে জল ধরে রাখতে পারেন। স্মল ক্রিকসের যেগুলি মেইন স্ট্রিম তার দুইদিকে যদি বাঁধ দেন তাহলে বর্ষাকালে জল ধরে রাখা যাবে এবং সেই জলে চাষও হয়, মাছও হবে। সুন্দরবনে আমি আপনাকে বলি আমাদের সময়ে ছাতুয়া প্রোজেক্ট করেছিলাম—৫ মাইল চওড়া আর আধ মাইল লম্বা এটা করে বাঁধ দিয়েছিলাম। আজকে সেদিকটা দেখুন দেখবেন দুইদিকে হাজার হাজার বিঘা চাষ হয়েছে। আর একটা জিনিস করেছিলাম সুন্দরবনে ঐ রকম ক্রিকস আছে। আপনারা তিস্তা প্রকল্পর জন্য কোটি কোটি টাকা খরচ করবেন। আমার কংক্রিট সাজেশন হচ্ছে আপনি যদি শুধু দুটো মাটির বাঁধ দিয়ে দেন তাহলে সুন্দরবনে স্মল ক্রিকসের ৩৬৫টি যে ইরিগেশন প্রকল্প আছে সেটা ছাড়াও চাষ করার জন্য বে অব বেঙ্গল থেকে যে সমস্ত খাঁড়ি বের হয়ে এসেছে তাতে যদি বাঁধ

দিয়ে দেন তাহলে চাষ হতে পারে, মানুষের জন্য জল ব্যবহার করা যেতে পারে আর ড্রিঙ্কিং ওয়াটারেরও কিছু সুবিধা হয় আর গরুও জল খেতে পারে। আপনি তো অনেক নদীতে বাঁধ দিচ্ছেন যেখানে ভাঙ্গন দেখা যাচ্ছে সেখানেই বাঁধ দিচ্ছেন। আপনারা তো ব্লক পীচিং করেন না। আপনি তো সুন্দরবন নিয়ে বলেছেন, আপনি জানেন আপনাদের উল্টো দিকে বাংলাদেশ দেখা যাচ্ছে তার নদীর বাঁধের উপর দিয়ে জিপ গাড়ি চলে যাচ্ছে, সেটাই তাদের বাঁধ আর রাস্তা। আপনারা ৯ বছর ধরে কি করেছেন? আপনাদের বাঁধগুলি দিয়ে মানুষে হাঁটতে পারে না, কোনও রকমে মাটি উঁচু করে দিয়েছেন—এই তো করেছেন আপনারা। বিক্স দে হ্যাভ এ প্রোগ্রাম। আপনাদের বাঁধ ভেঙ্গে গিয়ে নোনা জল ঢুকে পড়ে। এটাই তো স্বাভাবিক ব্যাপার আপনাদের কাছে। আজকে আপনারা ৯ বছর ধরে সুন্দরবনে একটা ব্রিক পিচিং করেছেন : আপনারা সেই সমস্ত বাঁধগুলিকে রিপেয়ার করে দিয়েছেন। এখনও ভাঙ্গন হচ্ছে অথচ আপনারা সেখানে রিপেয়ার করে ছেড়ে দিয়েছেন। সুন্দরবনের নদীর নাব্যতা কমে গেছে—অনেক জায়গায় চড়া পড়ে গেছে। সারা সুন্দরবন এলাকায় আপনি যদি দেখেন তাহলে দেখবেন সেখানে বর্ষাকালে নদীর ভাঙ্গন হবেই, এর ফলে সেখানে বন্যা দেখা দেয়। সুন্দরবনে এই যে ব্রিচ হচ্ছে এটা ঠিক কি কারণে? সুন্দরবনে দেখবেন চারিদিকে বড় বড় চড়া জেগে উঠেছে, ডায়মন্ডহারবারেও এই রকম হচ্ছে, সাগর আইল্যান্ডে, বে অফ বেঙ্গলে এই রকম চড়া জেগে উঠেছে। আপনি চেষ্টা করছেন নদীর বাঁধকে আরও উচ্চ করে দিতে, উচ্চ কত করবেন, তার ফলে দেখা যাবে আপনার ঐ মাটির বাঁধ ভেঙ্গেই যাচ্ছে।

যার ফলে ব্রিচ হচ্ছে। এ জিনিস আপনাদের চিন্তা করতে হবে। প্রতি বছর কয়েক মাইল করে নদী বাঁধগুলিকে কংক্রিট করলে ভাল হয়। আপনারা টাকা রোজগার করার ব্যবস্থা করবেন না, খালি কেন্দ্রের উপর দোষ দেন এবং তাঁদের দয়ার উপর নির্ভর করতে চান। সুন্দরবনের মাছ এক সময়ে পশ্চিম বাংলা কেন বিভিন্ন জায়গায় যেত। আজ ভাঙ্গন হচ্ছে যার ফলে ছোট ছোট ভেড়ীগুলি সব ভেঙ্গে যাচ্ছে। আগে প্রন মাছ আসত এখন আর সেসব আসে না। একটা ন্যাচরাল রিসোর্স ছিল। পয়সা খরচ করে লোকে ডিম নিত না। কিন্তু এখন ব্রিচের জন্য সব বন্ধ। এমব্যাঙ্কমেন্ট ঠিকভাবে মেনটেন করলে ইঞ্জিনিয়ারদের দিয়ে তাহলে চাষের কাজে লাগতে পারে। এর দায়িত্ব ইঞ্জিনিয়ারদের না দিয়ে আপনারা দায়িত্ব দিয়েছেন পঞ্চায়েতের উপর। সয়েল টেস্ট করার মতো এদের বিজ্ঞান আছে, কোথায় নদীর নাব্যতা বেশি সেটা কি তারা জানে? আমি দেখেছি যেখানে বাঁধ বাধার দরকার নেই সেখানে প্রধান লম্বা করে মাটি ফেলে দিচ্ছে। এইভাবে টাকার অপচয় হচ্ছে। আমাকে যদি হাওড়া ব্রিজ করতে বলেন তাহলে আমি কি সেটা করতে পারব? ইউ হ্যাভ ইওর ইঞ্জিনিয়ার। পঞ্চায়েতের অধীনে তাদের অ্যাপয়েন্টমেন্ট দিন। আগে কিছু কাজ হোত, আর এখন কাজের বদলে কি কাজ করছেন সেটা দেখতে পাবেন। এইসব দেখে বলবেন কুকাজ হচ্ছে। সুন্দরবনের বাঁধ বাউন্ডারি মেন্টেন হচ্ছে না। সুন্দরবনের যে বিরাট এলাকা আছে সেখানে সবচেয়ে বেশি ক্ষতি করে লোনা জল। মিষ্টি জলের জন্য চাষীরা আকাশের দিকে তাকিয়ে থাকে। ইরিগেশনের জন্য মিষ্টি জল আপনিই দিতে পারেন। আপনার ইঞ্জিনিয়ারদের বলুন সমস্ত ক্রিস্কগুলি করতে তাহলেই দেখবেন সুন্দরবনে ফসল হবে। অথচ আজ সেখানে মোনোক্রপ হচ্ছে ডিউ টু ওয়ান্ট অফ সুইট ওয়াটার। সেখানে ডিপ টিউবওয়েলের কোনও ব্যবস্থা নেই। আপনারা

ময়ূরাক্ষী, কংসাবতীর কথা বলেন, কিন্তু মগরা বেসিন স্কীম still it has been mentioned in your Budget speeches. জ্যোর্তিময়বাবু এটা দেখিয়েই ভোট নিতেন। এইভাবে ভোট নিতে নিতেই দেহত্যাগ করেছেন। আজও সেই পুরানো স্কীম করে যাচ্ছেন যার কোনও শেষ নেই। আপনারা ফরাক্কা ব্যারেজ করে বেশি টাকা খরচ করে কম সেচের ব্যবস্থা করেছেন। কিন্তু কম টাকা খরচ করে বেশি সেচ ব্যবস্থার দিকে আপনারা যাচ্ছেন না। আপনাদের এ বিষয়ে কোনও পরিকল্পনা নেই। আমার সঙ্গে গেলে আমি দেখিয়ে দেব কিভাবে পরিকল্পনা করে কাজ হচ্ছে। আপনাদের এই যে সিস্টেম তাতে the system which you are maintaining—this is the old British system দুই ঝোড়া মাটি ফেলা আর এমব্যাঙ্কমেন্টের দুধার ব্রিক পিচিং করা ছাড়া আর কিছু নেই। তাহলে ৯ বছর আপনারা করলেন কি? আপনি তিস্তার কথা বলেছেন, তিস্তার জন্য আপনি সবচেয়ে বেশি খরচ করেন, কিন্তু বর্ষাকালে যে দুরবস্থা হয় সেটা কি ভেবেছেন? ময়ূরাক্ষী পরিকল্পনা, তিস্তা পরিকল্পনা রয়েছে, প্রত্যেক বছর শুনছি ষষ্ঠ পরিকল্পনায়, সপ্তম পরিকল্পনায় টাকা দেওয়া হয়েছে, অনেক টাকা খরচ করছেন, কিন্তু ময়ূরাক্ষী, তিস্তা এগুলি করতে করতে দক্ষিণবঙ্গ যে শেষ হয়ে গেল। সেটা করুন, সেটাও তো পশ্চিমবঙ্গের টেরিটোরির মধ্যে। আপনি জানেন না সুন্দরবনে আপনি সোনা ফলাতে পারেন। কোথাও পাবেন না সুন্দরবনের মাছ এবং ধান। ইরিগেশনে ম্যাক্সিমাম টাকা খরচ করেন আমি আপনাকে অ্যাসিওরড করছি খরচের চেয়ে অনেক বেশি আউটপুট পাবেন, ন্যাচরাল রিসোর্সেস পাবেন। ভেট্‌কি মাছ, চিংড়ি মাছ এগুলির জন্য পয়সা খরচ করতে হয় না, সেগুলি আটকে রেখে দিয়ে আপনি সেই জল নিয়ে চাষ করাতে পারবেন। আজকে সাধারণ মানুষ সেই জল নিয়ে সুগার বিট তৈরি করছে, ২/৩টি ফসল ফলাবার চেষ্টা করছে। আমি আপনার কাছে আবেদন করব যেখানে সোনার খনি পড়ে আছে সেই সোনার খনিকে ট্যাপ করার চেষ্টা করুন, সুন্দর বনকে দেখুন, তারজন্য একটা মাস্টার প্ল্যান গ্রহণ করুন, ইউ প্রিপেয়ার এ মাস্টার প্ল্যান ফর সুন্দরবন। আই ক্যান অ্যাসিওর ইউ দ্যাট দিস সুন্দরবন উইল অ্যালোন গিভ ইউ ফুড—বোথ ফিশ অ্যান্ড এবং আপনার সেচ বিভাগের সবচেয়ে কৃতিত্ব হবে সেটা। আমি আপনাকে অনুরোধ করব আপনি আগামী বছর যদি ফিরে আসেন এবং মন্ত্রী হন তাহলে আমার এই পরিকল্পনা মতো কাজ করার চেষ্টা করুন। এখন যে টাকা আছে আপনি সেটাও যদি খরচ করেন তাহলে সবচেয়ে আমি খুশি হব। আপনাকে সাজেসান দিলাম, আপনি যদি চান আপনাকে আমি সাহায্য করতে রাজি আছি। তখন সিদ্ধার্থবাবু আমাকে বলেছিলেন নদীকে বাঁধব কি করে, এটা হয় না। আমি বলছি নদীর দুই দিকে মাটি দিয়ে বেঁধে মাঝে দুটো স্লুইস গেট দিলে নদী বাঁধা হয়ে যায়। এটা করলে আপনি সুন্দরবনকে পশ্চিমবঙ্গের ধন ভান্ডার করতে পারবেন। এই কথা বলে আমি আপনার বাজেটকে সমর্থনও করছি না আবার বিরোধিতাও করছি না।

[5-00 – 5-10 P.M.]

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ** মাননীয় চেয়ারম্যান মহাশয়, বিরোধী পক্ষের প্রথম বক্তা সেচ সম্পর্কে বলতে গিয়ে গোড়ায় একটা ফাঁক দিয়ে ফেলেছেন, আমি সেই দিকটা প্রথমে বলতে চাই। তাঁর মূল কথা নদী মজে যাচ্ছে কি নদীর বেড উঁচু হচ্ছে এই সমস্ত কথা বলতে গিয়ে তিনি সুন্দরবনের কথা বলেছেন, উত্তরবঙ্গের কথা বলেছেন এবং সঙ্গে সঙ্গে তিনি পশ্চিমবঙ্গ

সরকারকে বলে গেলেন যেন এই সরকার এই সম্পর্কে কোনও নীতি ঠিক করতে পারেননি বা করেননি। এই প্রসঙ্গে আমার পরিষ্কার কথা কিছুদিন আগে সেচ বিষয়ক কেন্দ্রীয় সরকারের যে কনসালটেটিভ কমিটি আছে সেই কমিটিতে আলোচনা হয়েছিল এবং বর্তমান সেচ বিভাগের যিনি কেন্দ্রীয় মন্ত্রী তিনি একটা মন্তব্য করেছিলেন যে জলটা একটা জাতীয় সম্পদ এবং জল বিষয়ে বিশেষ করে একটা জাতীয় নীতি থাকা দরকার। আমি জিজ্ঞাসা করতে চাই ভারত আজকে স্বাধীন হওয়ার চার দশক হয়ে যাচ্ছে, ন্যাশনাল রিসোর্সেস যদি জল হয় তাহলে এপর্যন্ত সেই জল বিষয়ক কোনও নীতি গৃহীত হয়েছে?

বরং বলব এক এক সময় এক একরকম অ্যাডহক নীতি গ্রহণ করা হয়েছিল এবং তার ফলে পশ্চিমবাংলা ভারতবর্ষের অংশ হিসেবে সেই অস্থির নীতির শিকার হয়েছিল। প্রথম কথা হচ্ছেই নদীর সমস্যাটা কি? পৃথিবীতে দেখা গেছে নদীর দুপারে যখন বাঁধ দেওয়া হয় তখন সিল্টিং মেটেরিয়ালস্ আটকে যায় এবং তার ফলে নদীর বেড উচু হয়ে যায়। উদাহরণস্বরূপ বলা যায়, জলপাইগুড়ি শহর তিস্তার বেড-এর চেয়ে নিচু লেভেলে রয়েছে, তিস্তার বেড উচু। এরকম ঘটনা বহু নদীর ক্ষেত্রে হয়েছে এবং এটা এক স্থায়ী অবস্থা। এইভাবে নদীর দুপার বাঁধতে বাঁধতে সমতল ভুমি উচু করে তোলা হবে। সারা পৃথিবীতে এটা নিয়ে নানা রকম আলোচনা হয়েছে এবং এক এক জায়গায় এক একরকমভাবে সমাধান করবার চেষ্টা করা হয়েছে। আমাদের ভারতবর্ষে কি হয়? যখন বন্যা হয় তখন নদীর দুপার বেঁধে দেওয়া হয়। কিন্তু এতে কাজের কাজ কি হচ্ছে? নদীর খাদ কিভাবে গভীর করা যায় সেটা গবেষণার বিষয় এবং এটা নিয়ে সরকার গবেষণা করছেন। তবে আমাদের মনে রাখতে হবে নদীর খাদ রক্ষা করা হচ্ছে প্রধান কাজ। এই চতুর্মুখী/পঞ্চমুখী কাজগুলি যা রয়েছে সেটা করা দরকার। সারা ভারতবর্ষের নদীগুলি আমাদের স্টাডি করা উচিত। নদী কোনও একটা বিশেষ রাজ্যের নয়। উত্তরবঙ্গের তিস্তা নদী পশ্চিমবাংলার বাইরেও চলে গেছে। তিস্তা যেখানে গিয়ে ব্রহ্মপুত্রে পড়েছে সেখানে দেখা যায় অল্প বৃষ্টি হলেই বন্যা হয়। মনুষ্যসৃষ্ট ভৌগলিক এলাকা কিন্তু নদী নালা কখনও মেনে নেয় না। জল বন্টন নিয়ে নানা রকম আলোচনা হয়েছে। গঙ্গাকে যদি ভালভাবে বুঝতে হয় তাহলে বাংলাদেশ এবং পশ্চিমবাংলা মিলে এবং গোটা ভারতবর্ষ এবং বাংলাদেশ মিলে পরিকল্পনা করতে হবে। কিন্তু দুঃখের বিষয় এরকম একটা সুষ্ঠু পরিকল্পনার মধ্যে ভারত সরকার কোনওদিন যায়নি। কিছুদিন আগে শুনেছিলাম হিমালয়ের সফট রক থেকে স্লিটিং বন্ধ করবার জন্য নানা রকম পরিকল্পনা করে রিপোর্ট দেওয়া হয়েছে। কিন্তু হিমালয় থেকে ছোট ছোট পাথর বহন করে যে নদীগুলি আসছে সেখানে স্লিটেসম কি করে কমানো যায় তারজন্য কোনও পরিকল্পনা নেই। ভারত সরকারও সামগ্রিকভাবে এটা নিয়ে এগিয়ে যায়নি। আমাদের গঙ্গা এবং তিস্তা হচ্ছে আন্তঃরাজ্য নদী—এটা কোনও বিশেষ রাজ্যের ব্যাপার নয়। কাজেই জোর করে কিছু করলে সেটা অপরিকল্পিতভাবে করা হবে। আমরা নদী বা সেচ নীতির কথা বলছি না, আমরা জলনীতির কথা বলছি। আমাদের ওয়াটার রিসোর্স-কে মানুষের কাজে লাগাবার জন্য ভারত সরকার কোনও পরিকল্পনা করেননি এবং তার ফলে রাজ্য সরকারগুলি নিজেদের সুবিধামতো খানিকটা কাজ করে চলেছে।

আমি জলনীতির কথা ছেড়ে দিলাম। আজকে যে জল সেচের উপর আমরা দাঁড়িয়ে আছি, সেই সেচের কতদূর কি হয়েছে? সেচ সম্পর্কে ভারত সরকারের নীতি কি? প্রথম দ্বিতীয়, তৃতীয় এবং চতুর্থ পঞ্চ-বার্ষিকী পরিকল্পনায় নীতি গ্রহণ করা হয়েছিল সেটা হচ্ছে নানা রকম বড় বড় পরিকল্পনা গ্রহণ করা হয়েছিল—সব বড় বড় ইঞ্জিনিয়ার বড় বড় পরিকল্পনা নিয়েছিলেন এবং মিডিয়াম-এর দিকে অবহেলা করা হয়েছিল। তারা বলেছিল জনসাধারণের স্বার্থে বড় বড় পরিকল্পনা করতে হবে। কিন্তু আমাদের তো এই পৃথিবীর বড় বড় দেশের মতো অবস্থা নয়—চিন আমেরিকা তো নয় এবং সব সময় একই রকম হয় না। ডি ভি সি সম্পর্কে সমালোচনা হয়েছে। কিন্তু কপিল ভট্টাচার্য মহাশয়ের মতো একজন নামকরা লব্ধ প্রতিষ্ঠ বিশেষজ্ঞ যে রিপোর্ট দিয়েছিলেন সেই রিপোর্ট তারা গ্রহণ করেছিলেন? তা না করে এই ধরনের সব পরিকল্পনা গ্রহণ করলেন। কলকাতা শহরের কথা বলি। আজকে হুগলি নদী এত নিচেতে নেমে গেছে এবং মজে গেছে যাতে সেখানে জাহাজ আসতে পারছে না। এতে কলকাতাতে ব্যবসা বাণিজ্যের অসুবিধা হচ্ছে। এখানে জাহাজ চলবে কি করে সে কথা কেউ গ্রাহ্য করে না। বড় বড় ইঞ্জিনিয়ার প্ল্যান করে ডি ভি সি করলেন বড় বড় বিশেষজ্ঞদের ওয়ারনিং উপেক্ষা করেছেন, যদিও মানব কল্যাণেই করেছেন—কিন্তু বিদ্যুৎ কোথায় গেল? এই যে নিম্ন দামোদরের জল নিচে নেমে গেল আবার যখন বাড়ল তখন বন্যা নিয়ন্ত্রণ করা গেল না এর কি হবে? একটা ডাক্তার একটা রোগীকে চিকিৎসা করতে গিয়ে একটা ঔষধ দিল এবং ডাক্তার ভাবল এর জন্য আর একটা উপসর্গ আসতে পারে তার জন্য তিনি ব্যবস্থা গ্রহণ করেন। এই ডি ভি সি-র ব্যাপারে সেই রকম চিকিৎসার ব্যবস্থা করা হয়েছিল কি? তার এক করতে গিয়ে আর হয়ে গেছে। আজকে কলকাতা বন্দরের কি অবস্থা। কেন্দ্রীয় সরকার একটা জাতীয় সেচ পরিকল্পনা গ্রহণ করলেন না। তার জন্য লোকের দাবি দাওয়ার উপর ভিত্তি করে একটা অ্যাডহক পরিকল্পনা নিয়ে চলতে হচ্ছে। চতুর্থ পরিকল্পনা পর্যন্ত সব বড় বড় পরিকল্পনা নেওয়া হল ছোটর দিকে যাওয়া হল না। ভারতবর্ষের মধ্যে যতদূর আমি দেখলাম যে এই ধরনের ডি ভি সি-র মতো মেজর পরিকল্পনা গ্রহণ করা হয়েছে। তার মধ্যে সমাপ্ত হয়েছে মাত্র ৩৬। ৯২১টি মাঝারি প্ল্যান নেওয়া হয়েছিল তার মধ্য চতুর্থ পরিকল্পনায় সমাপ্ত হয়েছে মাত্র ৪৭৬টি। পশ্চিমবাংলাতেও সেই রকম হয়েছে এখানে কংসাবতী তিস্তা এই সব প্রোজেক্ট নেওয়া হয়েছিল। কিন্তু এখনও শেষ হয়নি। এই ভারতবর্ষে অনেক প্রোজেক্ট এখনও শেষ হয়নি।

[5-10 – 5-20 P.M.]

আমরা দেখছি সেচের জন্যই ভারতবর্ষে উৎপাদন বেড়েছে এবং সেচের জন্য চারিদিকে যখন চেষ্টা হচ্ছে ঠিক সেই সময় কেন্দ্রীয় সরকার সেচ বাজেটে শতকরা ৭ ভাগ কমিয়ে দিয়েছেন। এর থেকেই বোঝা যাচ্ছে সেচের উপর কতখানি গুরুত্ব দেওয়া হচ্ছে, এই প্রশ্ন কি আমরা আজকে তুলতে পারি না? এই কথা ঠিক যে, আজকে পশ্চিমবঙ্গ সরকার তিস্তার জন্য ১৫০ কোটি টাকা খরচ করে বসে আছে, আর কেন্দ্রীয় সরকার মাত্র ৫ কোটি টাকা দিয়েছে। একটা আন্তর্জাতিক গুরুত্বপূর্ণ প্রোজেক্টের ব্যাপারে কেন্দ্র নীরব হয়ে বসে আছে। হ্যাঁ, না, কিছুই বলছে না। তাহলে কি এটাই আমরা ধরে নেব যে, অনেক কাজ আরম্ভ করার পরে এখন সমাপ্ত করার ব্যাপারে তল পাচ্ছে না? তাই মৌন সম্মতি লক্ষণ বলতে আমরা

বুঝি যে, উত্তর যখন করছে'ই না তখন কার্যত আর কিছুই করবে না। কিন্তু সৌভাগ্যের বিষয় হল এই, আমাদের পশ্চিমবাংলা রাজ্য সরকারের মাননীয় সেচ মন্ত্রী বললেন সেচ বাজেটের ৭০/৭৫ ভাগ আমরা এই তিস্তার জন্য রেখেছি। আমি নিজে উত্তরবঙ্গের মানুষ হিসাবে এর জন্য পশ্চিমবঙ্গ সরকারকে অভিনন্দন জানাই। উত্তরবঙ্গ অবহেলিত। আজকে উত্তরবঙ্গ নিয়ে নানা কথা হচ্ছে। তাই সেচ বাজেটটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বাজেট। সেই বাজেটে তিনি উত্তরবঙ্গের জন্য ৭০/৭৫ ভাগ রেখে দিয়েছেন, সেই জন্য পশ্চিমবঙ্গ সরকারকে আর একবার অভিনন্দন ও ধন্যবাদ জানাই। সেচের ব্যাপারে তিনি অন্যদিকেও নজর দিয়েছেন, সেই বাজেট হয়ত আজকে আসবে না, কিন্তু এর সঙ্গেও তার কিছুটা সম্পর্ক আছে। ক্ষুদ্র সেচের ব্যাপারটাও এর সঙ্গে এসে যাচ্ছে। এই ক্ষুদ্র সেচে পশ্চিমবাংলা অনেক দূর এগিয়ে গেছে। সেই রেকর্ড আছে, অন্যদিন অন্য জায়গায় এটা নিয়ে আলোচনা হতে পারে। কিন্তু বৃহৎ সেচের ব্যাপারে আমরা বাস্তব নীতি নিয়েছি। এই ব্যাপারে কনটিনিউয়িং ওয়ার্ক চলছে। কংসাবতী ইত্যাদি যে ৪টি প্রকল্পের কথা আমি বললাম সেই চারটির কাজ চলছে। হয়ত কোনও রাজনৈতিক চাপে, অন্য কোনও চাপে নতুন জায়গায় কাজ আরম্ভ করলাম, তারপর টাকা পয়সা নেই আর করতে পারা যাচ্ছে না, এই ধরনের কোনও স্টান্ট পশ্চিমবঙ্গ সরকার দেননি। এই ৪টি প্রকল্প অনেকদিন ধরে চলছে। আমাদের অল্প সামর্থের মধ্যেও এই প্রকল্পগুলি আমরা চালিয়ে যাবার পরিকল্পনা গ্রহণ করেছি এবং এই ব্যাপারে পশ্চিমবঙ্গ সরকার একটা বাস্তববাদী নীতি গ্রহণ করেছেন। কাজেই এই দিক থেকে পশ্চিমবঙ্গ সরকার যে বাস্তববাদের পরিচয় দিয়েছেন তার জন্য আমি অভিনন্দন জানাচ্ছি। আমাদের এই কনটিনিউয়িং প্রোজেক্টগুলি চালিয়ে যাওয়া হচ্ছে। সীমাবদ্ধ সামর্থ নিয়ে মন্ত্রী মহাশয় এই যে পরিকল্পনাগুলি চালিয়ে যাচ্ছেন তার জন্য আমি আর একবার অভিনন্দন জানাই। এই কথা বলে মাননীয় মন্ত্রী উত্থাপিত বাজেট প্রস্তাবটিকে আমি পুরোপুরি সমর্থন করছি।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় চেয়ারম্যান মহোদয়, আমি আপনার কাছে প্রশ্ন রাখতে চাই, Leader of the House, the Chief Minister of the State Government Head of the council of the Ministers and the Finance Minister.

মন্ত্রী হলেই মাথা মোটা হয়ে যায়, কিছু হয়ে যায়। যে অ্যানুয়াল বাজেট প্রস্তাব, ফিন্যানশিয়াল স্টেটমেন্ট দিয়েছিলেন তাতে তিনি বলেছিলেন ৫০.৫০ কোটি টাকা উদ্বৃত্ত। ইতিমধ্যেই ১৪ জন মন্ত্রী তাদের বিভাগীয় বাজেট উপস্থাপিত করেছেন এবং প্রত্যেককেই আমরা কাঁদতে দেখেছি যে, আমাদের টাকা নেই। এই পরস্পর বিরোধিতার জবাব কে দেবেন? লেট মিঃ জ্যোতি বসু কাম অ্যান্ড অ্যানসার দিজ কোয়েশ্চেনস। একটা উন্নয়নশীল দেশে ধোঁকা ছাড়া, ফরজারি ছাড়া কি করে হতে পারে সারপ্লাস বাজেট? I can't tolerate it. Poverty may be the inconvenience but your hypocrity is intolerable. এই সরকার ভন্ড সরকার।

এই সরকার ভন্ড সরকার, এই সরকার লক্ষ্মীছাড়া সরকার। ভন্ডামির একটা স্তর আছে, এঁরা সেই স্তরকেও অতিক্রম করে চলেছেন। এঁরা লজ্জাহীন, লজ্জা বলে কোনও জিনিস এঁদের নেই।

They should answer to the question of contradiction. Your Chief Minister and Finance Minister said that they have excess budget but we see that each and every Minister while moving their departmental grant are ahedding their tears that they have no fund. Are those not contradictions ?

নেক্সড, মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি আমার ধন্যবাদ গ্রহণ করুন। স্পিকার সাহেব থাকলে বলতাম কোনও মন্ত্রী যেটা করেন নি সেটা আপনি করেছেন—Salient points of your Budget আপনি আপনার প্রারম্ভিক ভাষণে বলেছেন, সেজন্য আমাদের অংশ গ্রহণ করতে সুবিধা হয়েছে। স্যার, এটা এই সরকারের কৌশল যে বাজেট মুভ করছে আর সঙ্গে সঙ্গে বিরোধীপক্ষকে আহ্বান করছে upon which we will criticise.

মাননীয় সেচমন্ত্রী মহাশয়, আপনি লোক ভাল কিন্তু যে কোম্পানিতে পড়েছেন, A man is known by his Company be keeps.

এই কোম্পানিতে আপনার কোনও চরিত্র নেই। এঁরা ভন্ড। আপনি নিজেই বলেছেন এই হাউসে যে, you do not encourage boro cultivation work.

আপনি আজকেই দিলেন, বেশি পড়ার সময় পেলাম না। ডি. ভি. সি., partnership between West Bengal and Behar monitored by central Government. It has earned profit. লাস্ট ইয়ারের যে ফাইনান্সিয়াল স্টেটমেন্ট আজকে আপনি লে করেছেন এতে ফিফটি ক্রোরস লাস্ট ইয়ারে এবং থার্টিফোর ক্রোরস ১৯৮৪/৮৫ সালে। এটা যদি এখানে সম্ভবপর হয় why can't we have share over this?

সেন্টার মনিটার করছে। তিস্তা সম্পর্কে আমাদের রাজ্য সরকারের স্পষ্ট বক্তব্য কি? ডি. ভি. সি সম্পর্কে আপনি এক লাইনও বলেননি, Where the surplus will go? why it will not be flowed out and why we will not get the benefit after meeting the critical gaps in your projects? More so, irrigation, next, flood control and third ancillary and corollary to the generation of power.

[5-20 – 5-30 P.M.]

আপনি এটা করতে পারছেন না কেন? আপনার বক্তব্য সেখানে কোথায়? সেন্ট্রাল গভর্নমেন্টের মনোপলি নয় এটা। এখানে আপনাদের রিপ্রেজেনটেটিভ কি বক্তব্য রেখেছেন? আপনি দ্বিতীয় প্রশ্নের জবাব দিন you are here for the fourth time.

আমরা নাকি ৩৮ বছর ছিলাম আর ওঁরা ন্যাকা। ১৯৬৭ সালে কে ছিল? ১৯৬৯ সালে কে ছিল?

(ভয়েস ঃ ক'মাস?)

সে আমরা জানি।

You cannot survive your longivity we know. You will die a premature death becasue your election is illegitimate.

আপনারা ৪ বার এসেছেন একটা পরিকল্পনার নাম করুন যেটা আপনারা করেছেন। ডি. ভি. সি. ডাঃ রায়, পন্ডিত নেহেরু। কংসাবতী—প্রফুল্ল চন্দ্র সেন, ময়ুরাক্ষী—প্রফুল্ল চন্দ্র সেন। তিস্তা—সিদ্ধার্থ শংকর রায়। আপনারা একটা বলুন যেটা জ্যোতিবাবু, বিনয়বাবু বা ননীবাবু করেছেন। আপনারা বলুন, আপনাদের ৩৬৫ দিনে বছর হয় কি না? you are here for the last decade. তিস্তা প্রোজেক্ট এটার ইনিসিয়াল এস্টিমেট ছিল ৬৯ ক্রোরস। ওখানে গেলে দেখবেন প্লেটে লেখা আছে। আজকে এক্সহরবিটান্ট ডিলের জন্য, প্রাইস এসকালেশনের জন্য এবং আপনাদের সময় পরিকল্পনা রূপায়ণের ব্যর্থতার জন্য কস্ট এসকালেশন হয়ে গেল, আমরা বেনিফিট পেলাম না। আজকে বলছেন, তিস্তা it will cover three districts—part of Jalpaiguri, part of West Dinajpore and part of Malda. আপনি ফার্স্ট ফেজে বলেছেন ১২ হাজার একরে এবারে নাকি জল দিতে পারবেন আমি যদি ভুল না শুনে থাকি।

আপনি তিস্তার অ্যাডভান্স কাজের জন্য বছরে নাকি ১৫ হাজার হেক্টরে জল দিতে পারবেন ফার্স্ট ফেজে। তাহলে এটা ক্লিয়ার করে দেবেন। আপনার বাজেট ভাষণে এটা ক্লিয়ার করে দেবেন যে আজকে এই বেনিফিট পাচ্ছেন না কেন? আপনার স্টেট গভর্নমেন্ট ১৫০ কোটি টাকা যদি ইনভেস্ট করেও থাকে হোয়ার ইজ দি বেনিফিট? এই টাকা কার্যে রূপান্তরিত করতে পারছেন না।......because you have no sense of proportion of time.

While you lose, you lose something, small money. But if you lose time, you lose the material. If you lose the character then you lose everything. This Government is a characterless government. It is neither capitalist nor socialist. It is a loose-character government—I am painfully necessitated to say this. It is a hypocrite government. It is being manned by feudal elements like Shri Biren Roy.

এরা দেশে সমাজবাদ আনবে, রাজা-মহারাজার ছেলেরা বিনয়বাবু, আপনি একটু শঙ্কিত থাকবেন। আপনি তো সাচ্চা মানুষ, আপনি তো জাতীয়তাবাদে বিশ্বাসী উই হ্যাভ এভরি রেসপেক্ট ফর ইউ, আপনি এদের বলে দিন যে এটা সার্কাসের জায়গা নয়। নেকস্ট, আমি আপনার কাছে জিজ্ঞাসা করছি কারণ আপনি বলেছেন যে ল্যান্ড অ্যাকুইজিশন ইজ এ প্রবলেম। হোয়াই? আপনাদের স্টেট পলিসিতে তো সেন্ট্রাল গভর্নমেন্টের ডাইরেক্টিভ আছে। এখানে রিসোর্স হচ্ছে প্রথম কথা। Regarding land you have got two land acquisition measures, two acts.

আপনি সামারি অ্যাকুইজিশন করতে পারেন ৮০ পারসেন্ট অ্যাডভান্স দিয়ে। সেখানে

ল্যান্ড অ্যাকুইজিশনে আপনাদের প্রবলেম হবে কেন? প্রবলেম হচ্ছে বিকজ অব ইওর পার্টি। আপনাদের বৃহত্তর যে দল আছে, সি. পি. এম-এর মেম্বারদের সন্তুষ্ট করার জন্য অ্যালাইনমেন্ট বদল করতে গিয়ে মানুষের উপরে যে অত্যাচার হচ্ছে তার জন্য ল্যান্ড অ্যাকুইজিশন প্রবলেম কামস। কেন এটা বলছি? হুগলিতে যে প্রকল্পের কথা আপনারা বলেছেন, সেই প্রকল্পে কেন গোলমাল হচ্ছে? because of the wrong alignment.

সেখানে সায়েন্টিফিক্যালি কিছু নেই। যদি কারিগররা বলেন, ইঞ্জিনিয়াররা বলেন, তারা রেকমেন্ডেশন করেন, আই অ্যাকসেপ্ট দেয়ার রেকমেন্ডেশন। কিন্তু আপনাদের পার্টির লোক এসে প্রেসার দেবে, আর অ্যালাইনমেন্ট বদল হয়ে যাবে—দিস ইজ নট ডিজায়ারেবল— Hence land acquisition problem comes. Why do you, in the Government, forget that you have taken your oath under the Constitution? You are wrecking the Constitution from within becasue of your party interest. তারপরে থার্ড পয়েন্ট হচ্ছে—আপনারা বার বার বলেছেন—ফারাক্কা। ফারাক্কা সম্বন্ধে—The other day, the Implementation Minister of the Government of India came .here. He remarked, 'I am recommending this. আপনাদের কি ব্যবস্থা হয়েছে? Why don't you open a liaison centre at New Delhi to Communicate your programmes to the Implementation Ministry there? Liaison is most necessary. এই স্কীমগুলির একটা ইন্টারন্যাশনাল ইমপর্টেন্স আছে। আপনি ফারাক্কা, তিস্তা, এগুলির লিয়াজন করার জন্য কি মেশিনারি করেছেন? বছরে একবার করে কেন্দ্রীয় সরকারকে ধীক্কার দিলেই কি ইমপ্রুভ হয়ে যায়? সেখানে আপনার কি ব্যবস্থা আছে? কতবার মিট করেছেন, কতবার মেমোরান্ডাম দিয়েছেন? did you put up a structure there, a strong office there?

আপনাকে ৩· নম্বর কথা জিজ্ঞাসা করি, you house choosen to ignore and insult, in you· authority, the sufferers—not you, not these forty four Ministers in the cabinet of Mr. Jyoti Basu—the crores of people here, sixty million people here.

আপনাদের এই উন্নাসিকতা, এই ঔদ্ধত্যের জন্য পশ্চিম বাংলার ৬ কোটি মানুষ আজকে বঞ্চিত হচ্ছে। সেন্ট্রাল শেয়ার আমরা যা পেতে পারি তা পাচ্ছি না। আপনাদের কোনও লিয়েজন নেই। মাই নেকস্ট পয়েন্ট, মিঃ চেয়ারম্যান, স্যার, এদের বিভিন্ন জায়গায় এক্সজিকিউটিভ সুপারিনটেন্ডিং অফিস আছে। কিন্তু হোয়াট ইজ দি মেথড অব ইওর সুপারভিশন? আমরা দেখছি যে টাকা আপনারা ব্যয় করছেন, সেই টাকা ফ্রুটফুলি এবং এফেকটিভলি ইউটিলাইজ হচ্ছে কিনা সেটা দেখার জন্য আপনার মেশিনারি কোথায়? আমাদের যা জানা আছে যে কয়েকটি খুটি দিয়ে গেল একটা ট্রাক এসে এবং একটা মোটা টাকার লেনদেন হল, কিন্তু অ্যাকচুয়াল কোনও একউজিকিশন হল না। আপনি তো পঞ্চায়েত মন্ত্রী, পঞ্চায়েতগত প্রাণ। কংগ্রেসের পথে গিয়ে, গান্ধীজির পথে গিয়ে গান্ধী হওয়া যায় না। তার জন্য নিষ্ঠা চাই। আপনার কি মেথড আছে সুপারভিসনের? আমি মেনটেইন-এর কথায় আসছি। জেলার

যে কাজগুলি আছে, আপনি নুতন প্রকল্প নেবেন না এবং বলেছেন অন গোইং প্রকল্প করবেন। কিন্তু মেনটেন করার দায়িত্ব তো আছে অ্যাবাউট দোস স্কীমস হুইচ আর এক্সজিকিউটেড? যেগুলি ইমপ্লিমেনটেড হয়ে গেছে, সেখানে ক্রিটিক্যাল নেসেসিটি কি আছে, কোথাও একটা স্লুইস বাড়াতে হবে, কোথায় একটা স্লুইস কমাতে হবে, সেই সুপারভিসনের মেশিনারি কোথায়?

[5-30 – 5-40 P.M.]

আমি রায়গঞ্জের গাজলের স্কীমের কথা বলছি। কয়েকটা খুঁটি পুঁতে দিয়ে হয়ে গেল? people are suffering—more than fifty thousand people are suffering there because there is no passage, there is no drainage system আপনারা এইগুলো কিছু করতে পারেননি। আপনারা তো বলেছেন যে ড্রেনেজে নাকি মনোযোগ দিয়েছেন, আপনারা কিছুই করেননি। because it falls within the constituency of an opposition legislator here. আপনাদের এই উন্নাসিকতা যাবে না। You are the Minister for whole of Bengal, nor for the R.S.P., not for the C.P.M. আপনাদের বিরোধী এলাকায় যে ধ্বংস হয়ে যাচ্ছে, মানুষ কষ্ট পাচ্ছে, সি.পি.এম. কংগ্রেসের ব্যাপার নয়, সেই কাজগুলো কেন মেনটেনেন্স করবেন না? আপনার বাজেট প্রস্তাবনায় কোথাও নেই, সেই মেন্টেনেন্সের প্রস্তাব। কি কি মেন্টেনেন্সের মেজার নিচ্ছেন সেটা আজকে বলুন। আপনারা দেখছেন না, যদিও কোথাও আমরা প্রেসার দিতে যাই, দেখি কাগজে কলমে হয়, আসলে কোনও কাজ হয় না। এর পরে বলতে গেলে আপনাদের মাস্তান পার্টি আছে, সি. পি. এম. পার্টি মানে কি, কমিউনিস্ট পার্টি মাস্তান। আপনারা মার্ক্সবাদকে বদলে দিয়েছেন। কে একজন লিখেছেন মার্কসবাদীদের, এদের মার্কসিয় দর্শনের দাবিদার হওয়ার ভাব নেই। আমি এই বিষয়ে বিশেষ জানিনা তবে আপনাদের সতর্ক করে দিচ্ছি। মিঃ ভট্টাচার্য আমাদের দেশের সঙ্গে একই দেশ ছিল, দুর্ভাগ্য বশতঃ ভাগ হয়ে গেছে, বীরেন রায় এর মতো মানুষ ছিল They have participated in the partition of the country. Bengal is divided into two parts—Nadia. আজকে চুর্নী নদীর ব্যাপারে এখানে বহুবার আলোচনা হয়েছে। নদীয়া জেলায়, সেখানে নদীর ভাঙ্গনে ডুবে যাচ্ছে, যে রকম ফারাক্কা ডুবে যাচ্ছে। ভাঙ্গন এবং পলিউশন, আপনি ইন্টারন্যাশনাল River Commission আমাদের বক্তব্য উত্থাপন করতে বলেছেন, who represents in the delegation between two countries, international River Commission. ইন্টারন্যাশনাল রিভার কমিশনের সঙ্গে আমাদের যে অসুবিধাগুলো, যেমন আমাদের বালুরঘাটে আছে, হিলিতে। এই বিষয়ে কবার কটা বক্তব্য রেখেছেন তাদের, for the fail of their planning.

আমাদের এখানে ইন্ডিয়ায় এনানডেটেড হচ্ছে, আপনাদের এই জিনিসগুলো দেখা উচিত। আমরা রেডিও'র সুযোগ পাই না, আজকে সেই জন্য আপনি কি খুঁটিনাটিগুলো দেখেছেন কারণ দুই দেশের মধ্যে তো কোনও হস্টালিটি নেই। আমাদের দুই দেশে তো আমরা অ্যাডজাস্টমেন্ট করতে পারি। উপরে যেটা বাংলাদেশে আছে অনেকগুলো নদীর উৎস, যেগুলো আমাদের জেলায় ঢুকেছে, বাংলাদেশে যদি ওরা কারেক্ট মেজার নেয়, তাহলে এখানে আমরা

পলিউশনও পাইনা। ইনানডেশনও হয় না, we can fruitfully utilise these two আপনাদের কোথায় সেই প্রস্তাব? আপনারা বিরাট বাজেট বই দিয়েছেন তাতে কোনও প্রস্তাব নেই, You are inert, you have no imagination, you have no perspective planning. কালকে যিনি বাজেট প্রস্তাব করেছেন তাতে একটা কথা বলেছিলেন, পার্সপেকটিভ প্ল্যানিং, সেখানেও ক্ষান্ত হয়ে গেলেন। আপনারা সেখানে সঙ্কুচিত, or you are being tired up by the larger partner of your Government, C.P.M.

যে কোনও কথা বলবেন না। আপনি এক দপ্তরের দায়িত্বে ছিলেন, আপনাকে সরিয়ে দেওয়া হয়েছে, আমরা তো দেখেছি। আপনি সৎ মানুষ, আপনার বিরুদ্ধে ব্যক্তিগত কোনও নালিশ নেই, শ্রদ্ধা জানাই, কিন্তু এই খুঁটি নাটি জিনিসগুলো কেন বলবেন না? আজকে সে সম্বন্ধে তো কোনও কথা বলা নেই? এটা হওয়া উচিত। Next I support the Contention. যে আজকে সারা দেশে water belongs to the nation. Water of India belongs to India. There should be Central authority. So monitoring of water resources in the country. এবং এখানে দেখেছেন গঙ্গা দূষণের জন্য পশ্চিমবঙ্গ তো সব নয় ২০ ক্রোরস অ্যাডভান্স দিয়ে দিয়েছে for cleaning these environment connections আপনার পার্টির ইরিগেশন দপ্তরের সঙ্গে কি কোনও কানেকশন আছে, ফরেস্ট দপ্তরের সঙ্গে কি কানেকশন আছে? আজকে উত্তর দিয়েছেন এখানে ফরেস্ট্রি হচ্ছে ১৩.৫ পারসেন্ট। দরকার কত? ৩৩.৩ পারসেন্ট। যেগুলো এমব্যাঙ্কমেন্ট আছে, সেইগুলো Conservation of soil and growth of forestry and aforestation এটার জন্য আপনাদের কি কোঅর্ডিনেশন আছে? জিরো। কেন এইগুলো হয়নি? আজকে সত্য বাপুলি মহাশয় ডিটেল ন্যাশনাল কথাটা বলেছেন। আপনারা সুন্দরবনের দিকে দৃষ্টি দেবেন। কিন্তু যারা ওখানে রিপ্রেজেনটেড হয়নি আজকে তাদের কথা আপনি মনে করবেন—You represent the Jalpaiguri, you represent the Cooch Behar. কুচবিহারের কথা কোথায় বলেছেন? কোথাও বলা হয় নি এবং তারা আজকে এখানে রিপ্রেজেন্ট করতে পারছে না। যা হচ্ছে তাতে ওনলি পার্টি ইন্টারেস্ট উইল বি সার্ভড। দেশটাকে দেশ বলে ভাবতে শিখুন, সেই অনুরোধই আমি আপনাদের করছি। (শ্রী বীরেন্দ্রনারায়ণ রায়ঃ বা-বা।) বীরেন রায়—ইভেন হি স্যুড্ নট্ বি আউট অফ্ দিস মেন্টালিটি। হি স্যুড বি ডিসকার্ডেড—দিস এলিমেন্ট স্যুড বি ডিসকার্ডেড। ওঁরা আত্মরক্ষার জন্য কমিউনিস্টদের ছত্র-ছায়ায় এসে নিজেদের ধন বাঁচাবার চেষ্টা করছেন। ওঁদের এই ভন্ডামি বুঝতে পারছেন না। ওঁদের ভন্ডামি বুঝতে পারছেন না বলে কি বিনয়-বাবু, আপনারাও ভন্ড হয়ে যাবেন? নেক্সট ননীবাবু, আমি আপনাকে সরাসরি জিজ্ঞাসা করি, আপনি বলেছেন যে, মহানন্দা অ্যাকুয়েডাক্ট হবে সেকেন্ড ফেজ অফ মহানন্দায়। ফার্স্ট ফেজ তো হয়ে গেছে, মালদহের কতটুকু অংশ রক্ষিত হয়েছে? ফুলাহার দিয়ে মালদহের একটা অংশ ইনানডেটেড হয়ে গেছে, ইট ইজ এ ক্রিটিক্যাল প্রবলেম। এই অবস্থায় আমরা যখন এখানে এসে জিজ্ঞাসা করি, বিনয়-বাবু কোথায়, শুনি তিনি নাকি পুজো করছেন। জিজ্ঞাসা করি, ননী-বাবু কোথায়, শুনি তিনিও পুজো করছেন। আমরা তখন ভাবি মার্কসবাদীরা আবার পুজো করেন নাকি, কিসের পুজো করছেন! খোঁজ নিয়ে জানতে পারি খরা, বন্যা হচ্ছে না বলে তাঁরা পুজো করছেন, কারণ খরা, বন্যা যদি না হয় তাহলে স্টেট সেন্টারের

কাছে দাবি পেশ করতে পারবে না, হিসেব দিতে পারবে না। '৭৮ সালের বন্যার হিসেব তৎকালীন প্রধান মন্ত্রী মোরারজি দেশাই চিফ মিনিস্টারের কাছে চেয়েছিলেন, কিন্তু তিনি তা পান নি। আমি আজকে জিজ্ঞাসা করছি, আপনারা সেকেন্ড ফেজের কাজ কেন শেষ করতে পারেন না? যেখানে বাঁধ হয়েছে, এমব্যাঙ্কমেন্টস—দে হ্যাভ প্রটেকটেড, কিন্তু আপার এরিয়ায় কি হচ্ছে, সেখানে অল্প বৃষ্টিতেই সব ভেসে যাচ্ছে, বিকজ ইট ইজ এ ফলটি টেকনিক। আপনাদের এটা জানা উচিত। ইউ হ্যাভ দি স্পেশ্যালিস্টস, ইয়োর টিম অফ ইঞ্জিনিয়ারস আর দি স্পেশ্যালিস্টস। নিচে এমবাঙ্কমেন্ট করলেন, ওপরে ফাঁকা রাখলেন, সুতরাং ওপরে অনায়াসেই বন্যা হয়ে যাচ্ছে, স্টিল দে সাফার ফ্রম দিস ইনানডেশন। আজকে এগুলি সবিনয়ে আপনার কাছে নিবেদন করছি এবং আশা করছি এর পর কোনও স্কীম নেওয়ার সময় আপনি এগুলি একটু দেখবেন। অ্যাজ এ হোল ইন্ডিয়ান ইকনমি হচ্ছে ইকনমি অফ স্কোয়ারসিটি। সুতরাং আপনারা ভন্ড, ইট ইজ নট এ সারপ্লাস বাজেট, ইট ইজ এ ডেফিসিট বাজেট এবং ইউ আর উয়ীপিং ফর ফান্ড। অথচ আপনাদের যে মীগার রিসোর্স আছে, তাও জলে যাচ্ছে, সেগুলি সাকসেসফুলি ইউটিলাইজেশন হচ্ছে কিনা, তাও দেখছেন না। আপনাদের তো অনেক প্রোগ্রাম আছে, তা এ বিষয়ে একটা কমিটি করে দিন না। ইমপর্টেন্ট মিনিস্ট্রিগুলির জন্য একটা করে কমিটি করে দিন না। থ্রু ইউ মিঃ চেয়ারম্যান, স্যার, মাই সাজেশন ইজ দ্যাট, পাওয়ার, ইরিগেশন অ্যান্ড ল্যান্ডের মতো ইমপর্টেন্ট মিনিস্ট্রিগুলির জন্য কনসালটেটিভ কমিটি করে দিন, কনসালটেটিভ কমিটি ইন দি প্যাটার্ন অফ সেন্টার। হ্যাভ ইউ এভার এনলিস্টেড দি কো-অপারেশন অফ দি অপোজিশন? নেভার, কখনো করেন নি। উই হ্যাভ নেভার বিন আসকড্ টু কাম টু ইয়োর হেল্প। গুরুত্বপূর্ণ বিভাগগুলির জন্য কেন্দ্রের মতো একটা পরামর্শ-দাতা কমিটি করা হোক না। আমরা মাঝে মাঝে সেখানে বসতে পারি এবং আমাদের পরামর্শ দিতে পারি। আপনারা না ডাকলে তো আমরা যেতে পারি না, যদি যাই তাহলে তো বীরেন রায় বোতলের প্রভাবে আমাদের ডান্ডা নিয়ে মারতে আসবে। আপনাদের সৌজন্যবোধ তো খুবই কম। বিনয়বাবু, আজকে বীরেন রায়ের মতো ভন্ডরা লাল-ঝান্ডা ধরেছেন। রাজার ছেলে যখন কমিউনিস্ট হয় তখন ভন্ডামির আর সীমা থাকে না, কিন্তু তবুও আপনাদের তো একটা লিমিট থাকা উচিত। স্যার, নেকস্ট হচ্ছে, আমি মনে করি ইরিগেশনে আমাদের সেন্ট্রাল গভর্নমেন্টের এখানে যে অ্যাটেনশন দেওয়া উচিত ছিল আদার দ্যান ডি ভি সি সেটা দেওয়া হয় নি। তাই বলে বিষোদ্গার করেও লাভ নেই। আপনি একটা কমিটি করুন, মিনিস্টার শুড ফর্ম অ্যান অ্যাডভাইসারি কমিটি অর এ কনসালটেটিভ কমিটি—হোয়াটেভার নমেনক্লেচার ইউ গিভ, আপনাদের মেম্বারদের নিন এবং আমাদেরও সঙ্গে নিন। (শ্রী বীরেন্দ্রনারায়ণ রায় ঃ- আপনাকে নিতে হবে?) না, আমাকে নিতে হবে না, বীরেন রায়ের মতো বদ্ধ মাতাল না হলে কমিটি সম্পূর্ণ হবে না। কারণ স্যার, আপনি জানেন মাতাল যদি ক্রাইম করে, অপরাধ করে, খুন করে তাহলে দোষ হয় না। যাই হোক, স্যার, আমি মাননীয় ননীবাবুকে বলছি, ইউ মাস্ট হ্যাভ দি ইউটিলাইজেশন সার্টিফিকেট, কারণ বিধান সভার পি.এ. কমিটিতে বসে আপনার ডিপার্টমেন্ট নিয়ে আলোচনা করতে গিয়ে আমরা দেখেছি ইউটিলাইজেশন হয় না, ইউটিলাইজেশন সার্টিফিকেট পৌছান না। একটা বন্যায় শুধু ফসল নষ্ট হচ্ছে, তাই নয়, অল স্ট্রাকচারস আর ডেস্ট্রয়েড। আজকে সেখানে ইউটিলাইজেশন

[5-40—5-50 P.M.]

আসেনি। আপনারা ১৯৭৮ সালের ইউটিলাইজেশন সার্টিফিকেট ইন দি ইয়ার ১৯৮৬ দিতে পারেননি। এ বিষয়ে ভুরি-ভুরি উদাহরণ আমি দেব। Let the P.A.C. report be brought here. আপনাকে শেষ কথা বলতে চাই, অ্যাপার্ট ফ্রম দিজ, একটা নজির আমি এখানে রাখছি, নেদারল্যান্ডের নাম আপনারা শুনেছেন। সেই দেশ গঠন হয়েছে সমুদ্র থেকে জমি চুরি করে, ডাইক করে, we are sorry for this আমি সেদিন বলতে গিয়েছিলাম ৫ কোটি ৪৫ লক্ষ, খাদ্যমন্ত্রী মহাশয় বললেন ৬ কোটি ৫ লক্ষ। বাংলা দেশে অনেক জলাশয় আছে, Bay of Bengal is here and it should not be used for drowning Biren Roy and C.P.I.(M). It should be explored. It is nature's gift and bounties. আমরা নদী থেকে সমুদ্র থেকে কি সম্পদ তুলে কাজে লাগাতে পেরেছি—by minimum manipulation and management. আপনি জানেন সুয়েজ ক্যানেল ইজ এ ম্যান মেড ক্যানেল। যেদিন নাসের ন্যাশনালাইজ করল বৃটেন এবং ফ্রান্স সেদিন যুদ্ধ ঘোষণা করল। আজকে গোটা পশ্চিমবাংলা হচ্ছে নদীমাতৃক দেশ। আজকে সেই নদীর সম্পত্তি কোথায়? সংযোগ কোথায়? বাঁধ কোথায়? জোড় বাঁধ কোথায়? কোথায় ডাইভারসন? এই কাজগুলি, এই ক্রিটিক্যাল গ্যাপগুলি সার্ভে করুন, under the canopy of West Bengal. আপনারা উপকৃত হতে পারবেন। আজকে ন্যাচরাল রিসোর্সেস এক্সপ্লয়েট করে সেখানে if you enlist the co-operation of the Opposition, I on behalf of the Opposition will come forward to your help. Last but not the least, in the democracy Opposition is a part of the Government. I oppose your budget tooth and nail and not like my friend Shri Satya Ranjan Bapuli who has neither supported your budget nor opposed it. I oppose your budget because of your policy and because of your hypocracy.

**শ্রী রবীন্দ্র ঘোষ :** মাননীয় চেয়ারম্যান মহাশয়, আজকে মাননীয় সেচমন্ত্রী মহাশয় যে ব্যয়-বরাদ্দের দাবি এখানে পেশ করেছেন তাকে অগ্নিপূর্ণ সমর্থন জানাচ্ছি। আজকে বিরোধী পক্ষের মাননীয় সদস্য শ্রী সত্য বাপুলী এবং ডাঃ জয়নাল আবেদিন সাহেব ভুলে গেছেন যে আমরা সীমিত ক্ষমতার মধ্য দিয়ে ৯ বছর ধরে পশ্চিমবাংলার জনগণের আশীর্বাদ পেয়ে জনগণের সেবা করছি এবং তাদের দায়-দায়িত্ব নিয়েছি। এই দায়-দায়িত্ব আজকে সেচ দপ্তর যতটুকু পালন করেছে পশ্চিমবাংলার গরিব মানুষের মুখ ততটুকু হাসি ফুটে উঠেছে। মাননীয় সত্য বাপুলী মহাশয়ের বক্তব্যের মধ্য দিয়ে বোঝা গেল যে এই দপ্তর কিছু ভাল কাজ করেছে, কারণ তিনি বিরোধিতা করতে পারলেন না আবার তিনি সমর্থনও করলেন না। আজকে সত্য বাপুলি মহাশয় কেন বিরোধিতা করলেন না তারজন্য ডাঃ জয়নাল আবেদিন সাহেবের সঙ্গে দ্বন্দ্ব লেগে গেছে। এতেই প্রমাণ হচ্ছে ২৬ বছরের কংগ্রেস শাসনের পর পশ্চিমবাংলার জনগণের আশীর্বাদ পেয়ে বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হয়েছে। আমরা সেচ দপ্তরের মাধ্যমে প্রমাণ করতে পেরেছি যে আমরা গরিব মানুষের কত উপকার করতে পারি। আগে আমাদের দেশের মাটিতে ১ ফসল পাওয়া যেত। এখন জাতীয় সড়ক দিয়ে গেলে

দেখতে পাবেন কিম্বা সাউথ ইস্টার্ন রেলওয়ে দিয়ে গিলে দেখতে পাবেন লাইনের দুই পাশে নদীর ধারে ধারে, দামোদর রূপনারায়ণ এবং অন্যান্য নদীর ধারে ধারে কি রকম ফসল ফলেছে এবং সেচের কতটুকু উন্নতি করতে পেরেছি কেন্দ্রের বিমাতৃসুলভ মনোভাব থাকা সত্ত্বেও।

আজকে মানুষে দুটি ফসল পাচ্ছে। কংগ্রেসি আমলের মতো তারা খেতে দাও, পরতে দাও, নইলে গদি ছেড়ে দাও এই কথা বলে কলকাতার রাজপথে আমাদের বিরুদ্ধে মিছিল করতে পারছে না। মাননীয় চেয়ারম্যান মহাশয়, গরিব মানুষ, কৃষক, কৃষি পরিবার, ক্ষেতমজুর আজকে সেচের উন্নতির জন্য দুটি ফসল ফলাতে পারছে। বামফ্রন্ট সরকার আজকে পশ্চিমবঙ্গের গরিব মানুষের মুখে হাসি ফোটাতে পেরেছে। আমি জানি ১৯৭৩ সালে নিম্ন দামোদর পরিকল্পনা বাবদ প্রায় সাড়ে চার কোটি টাকা মঞ্জুর হয়েছিল। আমরা কি দেখলাম? তখন বিরোধী সদস্য আজকে যিনি কেন্দ্রের মন্ত্রী তিনি সেচমন্ত্রী ছিলেন, গণিখান সাহেব। আমি সেদিন দেখেছি নিম্ন দামোদর পরিকল্পনার নামে লক্ষ লক্ষ টাকা কংগ্রেস সেই প্রতিক্রিয়াশীল, জোতদার, জমিদার বাড়ির ছেলেরা কনট্রাকটারি করছে এবং তাদের দলের স্বার্থে তাদের দলের চাঁদার স্বার্থে কোটি কোটি টাকা তছনছ করে সেই নিম্ন দামোদর পরিকল্পনাকে ব্যর্থ করেছে। সেই উলুঘাটায় স্লুইশ, ৫৮টি স্লুইশ যেটা দিয়ে প্রথম হুগলিতে দুটো ফসল ফলাবার চেষ্টা করা হয়েছিল এবং তার জন্যই আজ আমরা গরিব মানুষের মুখে হাসি ফোটাতে পেরেছি, সেচের জন্য জল দিতে পেরেছি। আমরা সেদিন দেখেছি ঐ সেচমন্ত্রী উলুঘাটা স্লুইশের কাছে গিয়ে বলেছিলেন—তখন আমি বিধানসভায় সদস্য ওসব এম. এল. এ. র কিছু ব্যাপার নয়, কন্ট্রাকটাররা যা করবেন সেটাই ঠিক। আজকে সেখানে 'চোরের মায়ের বড় গলা'। আজকে কংগ্রেসিরা ২৬ বছর ধরে কৃষকের মুখে হাসি ফোটাতে পারেনি, বিল, নদী, নালার কিছুই সংস্কার করেনি। আজকে আমরা এই ৮/৯ বছরের মধ্যে হাওড়া এবং অন্যান্য জেলায় অন্তত সেচের কিছু দিতে পেরেছি। আগে খাল ছিল না, কোনও কালভার্ট ছিল না সেগুলিও অন্তত আমরা করতে পেরেছি। মাননীয় চেয়ারম্যান মহাশয়, আজকে সেই নিম্ন দামোদর মজে গেছে। আমরা দেখিছি ১৯৭৩-৭৪ সালের পর সেখানে ছাগল চরছে, মানুষে সাইকেল চেপে যাচ্ছে। নিম্ন দামোদরের নামে কোটি কোটি টাকা কেন্দ্রের কাছ থেকে নেওয়া হয়েছে। আমাদের দীর্ঘদিনের প্রচেষ্টা যে নিম্ন দামোদরের সংস্কার এবং উন্নয়ন করতে হবে। এ জন্য আমরা কেন্দ্রের কাছে চাপ সৃষ্টি করেছিলাম, আমাদের আওয়াজে কেন্দ্র বাধ্য হয়েছিলেন ঐ নিম্ন দামোদরের সংস্কারের জন্য টাকা মঞ্জুর করতে। আজকে হাসি পায়, এই ২৬ বছর ধরে দেশে বন্যা হয়েছে, মানুষ অনাহারে দিন কাটিয়েছে, সেচের উন্নতি করতে পারেনি, ফসল ফলেনি। কিন্তু আজকে এই ৮ বছরে কৃষক, কৃষক পরিবার, ক্ষেতমজুরদের ভিক্ষার ঝুলি নিয়ে ঐ খেতে দাও, পরতে দাও এই কথাটা আমরা অন্তত বন্ধ করতে পেরেছি। মাননীয় চেয়ারম্যান মহাশয়, আমি আপনার মাধ্যমে কয়েকটা প্রস্তাব সাজেশন সেচমন্ত্রী মহাশয়ের কাছে রাখব। ভাগিরথীর যে এমব্যাঙ্কমেন্ট যেটা প্রতি বর্ষায় আষাঢ় শ্রাবণ মাসে গ্রামের মানুষ—১৯৭৮ সালের পর ভয় পায়—সেই এমব্যাঙ্কমেন্ট নষ্ট হয়ে গেছে। নিম্ন দামোদরের এমব্যাঙ্কমেন্ট নষ্ট হয়ে গেছে, সেই এমব্যাঙ্কমেন্টগুলি ভাল করে প্রসার করে একে বাঁধা হয় সেচমন্ত্রী মহাশয় তার জন্য চেষ্টা করবেন। হাওড়ায় শুধু জল নিকাশি ব্যবস্থা আছে সেই জল নিকাশি ব্যবস্থার

মধ্যে দিয়ে ভাগিরথীর জলে দুটি ফসল ফলাতে পেরেছি জল নিকাশি ইরিগেশন কাম ড্রেনেজ, সেচ কাম জল নিকাশি এই ব্যবস্থা। হাওড়া জেলায় দরকার সেই প্রস্তাবটা সেচমন্ত্রি মহাশয় অনুমোদন করবেন। আজকে সেই সব স্লুইশ গেট আছে সেই সব স্লুইশ গেটগুলি অচল অবস্থায় পরিণত হয়েছে। স্লুইশ গেটগুলি যাতে রিপেয়ার করা হয় যাতে আমাদের জল নিকাশি এবং জল তোলার সুব্যবস্থা হয় মাননীয় সেচমন্ত্রী মহাশয় আমার এই প্রস্তাবটা নিশ্চয়ই বিবেচনা করবেন।

মাননীয় চেয়ারম্যান মহাশয়, আমার আরও একটি সাজেশন আছে। ৫৮ নম্বর গেট, যেটা এশিয়ার মধ্যে শ্রেষ্ঠ স্লুইশ গেট, যেটা দিয়ে হাওড়া জেলায় জল আসার কথা, সেটা দিয়ে জল পৌঁছায় না। সেই গেটটি মেনটেনেন্স করবার জন্য সেখানে কোনও লোকজন নেই। সেই ৫৮ নম্বর গেটটার যাতে তদারকি হয়, সেটা যাতে ভালভাবে অপারেট করতে পারে, সেইজন্য ডিপার্টমেন্টকে বলুন। আমরা জানি লোয়ার দামোদর ডিভিসনের একটা অফিস আছে, কিন্তু সেই অফিসের কোনও কাজ নেই। সেখানে ৪জন এস. ডি. ও এবং অ্যাসিস্টেন্ট ইঞ্জিনিয়ার রয়েছেন। সেই অফিসাররা কিন্তু প্ল্যান এস্টিমেট করে সেটা পশ্চিমবঙ্গ সরকারের মারফত কেন্দ্রীয় সরকারের কাছে পাঠিয়েছেন যাতে নিম্ন দামোদর অঞ্চলে ইরিগেশনের উন্নতি হয়। কিন্তু কেন্দ্রের বিমাতৃসুলভ মনোভাবের জন্য তাঁরা সেই পরিকল্পনাকে সাফল্যমণ্ডিত করতে পারছেন না। তাই আমি মাননীয় সেচমন্ত্রি মহাশয় যে ব্যয়বরাদ্দ পেশ করেছেন তাকে পূর্ণ সমর্থন জানিয়ে বক্তব্য শেষ করছি।

[5-50 – 6-00 P.M.]

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, আজকে মাননীয় সেচমন্ত্রী মহাশয় বাজেট পেশ করেছেন, কিন্তু পশ্চিমবঙ্গ একটা কৃষিভিত্তিক এবং নদীমাতৃক দেশ এবং কৃষি হল সেচের উপর নির্ভরশীল; এই অবস্থায় দাঁড়িয়ে আমরা কিন্তু দেখতে পাচ্ছি যে, পশ্চিমবাংলার একটা বিরাট অংশ আজও সেচ থেকে বঞ্চিত হচ্ছে। আজকে অন্যান্য রাজ্যের সেচের অবস্থা তুলনামূলকভাবে পশ্চিমবঙ্গ থেকে ভাল। আজকে অন্ধ্রপ্রদেশ ৯৩ ভাগের উপর জমি সেচ পাচ্ছে। পঞ্জাবে ৭২ ভাগের উপর জমি এবং মাদ্রাজে ৯২ ভাগের উপর কৃষিজমি সেচের সুবিধা পাচ্ছে। কিন্তু পশ্চিমবঙ্গে এর পরিমাণ ৪০ ভাগের বেশি হবে না, বরং আরও কমের দিকেই যাবে। যে সমস্ত দীর্ঘমেয়াদী এবং স্বল্পমেয়াদী পরিকল্পনা গ্রহণ করা হয় সেই পরিকল্পনার মাধ্যমে গৃহীত কাজগুলিকে যদি তরান্বিত করা যায় তাহলে আরও বেশি করে সেচ দপ্তরের কাজগুলিকেও সম্পন্ন করা যায়। মাননীয় চেয়ারম্যান স্যার, আজকে সেচ দপ্তর এবং তার আনুষঙ্গিক যেসব বিভাগ রয়েছে সেগুলোর মধ্যে একটা সংযোগের প্রয়োজন রয়েছে। যেমন ডিজাইন বিভাগের সঙ্গে সার্কেল ইঞ্জিনিয়ারের দপ্তর এবং তাদের সঙ্গে চিফ ইঞ্জিনিয়ারের সেক্রেটারিয়েটের মধ্যে একটা আন্ডারস্ট্যান্ডিং থাকা অবশ্যই দরকার। তাছাড়া সেচ দপ্তরের সঙ্গে অন্যান্য দপ্তরেরও সংযোগ থাকা একান্তভাবে প্রয়োজন। এই যোগাযোগ না থাকার ফলে কাজে যথেষ্ট অসুবিধা সৃষ্টি হয়। আজকে বামফ্রন্ট সরকারের ক্ষুদ্র সেচ দপ্তরের সঙ্গে কৃষি দপ্তর যুক্ত হওয়া একান্ত দরকার। এটা করা হলে এই ক্ষেত্রের অসুবিধাগুলি ভালভাবে উপলব্ধি করা যাবে। কিন্তু সেটা না করে বিভাগ দুটিকে আলাদা করা হয়েছে এবং এই

কারণেই সেচ-ব্যবস্থার উন্নতি করা সম্ভব হয়নি। যেগুলি হয়েছে, সেখান থেকে যে পরিমাণ জল সরবরাহ করবার কথা ঘোষণা করা হয়েছিল, দেখতে পাচ্ছি ঘোষিত পরিমাণ জলও সরবরাহ করা হয়নি। এর ফলে কৃষি বিভাগ এবং খাদ্যশস্য উৎপাদনের ব্যাপারেও যথেষ্ট ক্ষতি হচ্ছে।

সেই সব দিক থেকে আপনার একটা ব্যবস্থা গ্রহণ করা দরকার। আজকে সেচের উপর ফসল নির্ভর করে। সেচ ব্যবস্থাকে যদি সুন্দর করা যায়, সেচের মাধ্যমে যদি ঠিকমতোভাবে জমি চাষ করা যায় তাহলে ২৫ ভাগ ফসল বাড়ানো যেতে পারে। সেচ ব্যবস্থাকে যদি ভালভাবে নেওয়া যায় তাহলে এর ফলাফল হিসাবে ২৫ ভাগ ফসলের উৎপাদন বৃদ্ধি ঘটবে। আমরা এখানে বেশ কিছু ত্রুটি বিচ্যুতি দেখতে পাচ্ছি। এবারে দেখতে পাচ্ছি ১৩ লক্ষ হেক্টর জমিতে সেচের জল দিয়ে কভার করবেন বলেছেন। গতবারে আমরা দেখেছিলাম আপনার দপ্তর পরিকল্পনা নিয়েছিল অর্থাৎ ১৯৮৫-৮৬ সালে লক্ষমাত্রা ধরা হয়েছিল ৪৫ হাজার হেক্টর। সেটা আপনি কতটা কার্যকর করলেন সেটা আজকে দেখা দরকার। সেখানে যদি কোনও জায়গায় কার্যকর না হয়ে থাকে, সেটাকে কার্যকর করতে গিয়ে কি বাধার সম্মুখীন হয়েছেন সেইগুলি দেখা দরকার। সেই বাধাগুলি আপনি যদি উপলব্ধি করতে পারেন, যদি কারণগুলি বিশ্লেষণ করতে পারেন তাহলে ত্রুটি-বিচ্যুতিগুলি ধরা পড়বে। এই ত্রুটি-বিচ্যুতিগুলি ধরা পড়লে আপনি অসুবিধা থেকে মুক্ত হতে পারবেন এবং আপনার কাজের অনেক প্রোগ্রেস হবে। মাননীয় চেয়ারম্যান স্যার, সরকার কমান্ড এরিয়ার কথা ঘোষণা করেছেন কিন্তু সেই জায়গা সেচ এলাকা কি অসেচ এলাকা সেটা বিবেচনা করা হয়নি। যেখানে খরা হয় সেখানে সেচ এলাকা বলে ঘোষণা করা হয়েছে। বিভিন্ন জায়গায় যদি সংবাদ নিয়ে দেখা যায় তাহলে দেখা যাবে যেখানে কোনও সেচের ব্যবস্থা নেই সেখানেও কমান্ড এরিয়া বলে ধরা হয়েছে। আমি আপনাকে উদাহরণ দিয়ে বলতে পারি বাঁকুড়া জেলায় যেখানে কোনও সেচের ব্যবস্থা নেই সেখানে কমান্ড এরিয়া বলে ঘোষণা করা হয়েছে, সেখানে সেচ কর আদায় করার ব্যবস্থা করা হয়। সেই ব্যাপারে আপনাকে খবর দেওয়ার পর আপনি সেটা বন্ধ করার চেষ্টা করেছেন। সেইজন্য আপনাকে ধন্যবাদ দেওয়া যেতে পারে। মাননীয় চেয়ারম্যান স্যার, আরও যে সমস্ত ত্রুটি-বিচ্যুতিগুলি আছে তার মধ্যে আর একটা হ'ল যে নির্ধারিত জল সরবরাহ করার ঘোষণা করা হয় সেই জল কিন্তু ঠিকমতোভাবে সরবরাহ করা হচ্ছে না। আপনার দপ্তরের যে সমস্ত ক্যানেল আছে সেই সমস্ত ক্যানেলের স্লুইস গেট দিয়ে জল আসে না, সেখানে কোনও জায়গা নেই, সব চুরি হয়ে গেছে। এই ব্যাপারে আপনার দপ্তর কি ব্যবস্থা গ্রহণ করেছেন, সেইগুলিকে মেরামত করার কোনও ব্যবস্থা হয়েছে কিনা, সেইগুলিকে নুতন করে বসানোর কোনও ব্যবস্থা হয়েছে কিনা সেটা আমরা ঠিকমতোভাবে দেখতে পাই না। পশ্চিমবাংলায় বিগত দিনে চাষের জমিতে জল সেচ হওয়ার জন্য প্রয়োজন মাফিক প্রকল্প হয়নি। সেইজন্য চাষের জন্য সব সময় নির্ভর করতে হয় আকাশের জলের উপর। যার ফলে ফসল হানি ঘটছে। সুষ্ঠুভাবে যদি সেচ পরিকল্পনা না থাকে সেখানে আপনি যদি বলেন জল সরবরাহ করব এবং সেটা যদি ঠিকমতোভাবে কার্যকর না হয় তাহলে ব্যাপক হারে ফসল হানি ঘটবে এবং অসুবিধার সৃষ্টি হবে। আপনার পরিকল্পনা যেগুলি আছে সেই পরিকল্পনার মধ্যে আপনি বলেছেন ১৮টি প্রকল্পের কাজ সপ্তম যোজনায় শেষ

হবে এবং এর মধ্যে ডি.পি.এ.পি. যুক্ত করে তার মাধ্যমে কাজ করবেন। কিন্তু সেই ক্ষেত্রে আমরা দেখতে পাচ্ছি ৩টি প্রকল্পের কাজ সপ্তম যোজনার মধ্যে শেষ হবে। আপনি ১৯৮৫-৮৬ সালকে লক্ষ্যমাত্রা ধার্য করেছিলেন এবং আশ্বাস দিয়েছিলেন। শুধু বড় পরিকল্পনা নয়, বড় মাঝারি বেশির ভাগ পরিকল্পনা অসম্পূর্ণ রয়ে গেছে।

[6-00 – 6-10 P.M.]

এবারের লিস্টে আপনি দেখিয়েছেন যে, এগুলি আপনি ৭ম যোজনার মধ্যে কার্যকর করবেন। কিন্তু ষষ্ঠ যোজনাতে যে কাজগুলো ধার্য ছিল, সেগুলো কি কারণে সম্পন্ন হল না, সেখানে আপনার কি অসুবিধা ছিল, আর্থিক বা অন্য কোনও অসুবিধা আপনার হয়েছিল কিনা, সেগুলো সম্বন্ধে পরিষ্কার করে কিছু বলেননি। সেগুলোর ব্যাখ্যা আপনাকে দিতে হবে। কিন্তু আপনাকে একথা বিশেষভাবে মনে রাখতে হবে যে এগুলি না করতে পারলে কাজগুলি অসমাপ্ত থেকে যাবে এবং কাজের গতি ত্বরান্বিত হবে না। আপনি ষষ্ঠ যোজনাতে বলেছিলেন যে সাহারা জোড় সেচ কর্মপ্রকল্প, তারাগোনিয়া সেচ কর্মপ্রকল্প এবং বরাভূম সেচ কর্মপ্রকল্প ইত্যাদি প্রকল্পের মধ্যে যেগুলো এখনও পর্যন্ত সম্পন্ন হয়নি, সেগুলো আপনাকে দেখতে হবে। আপনি তিস্তা প্রকল্প'এর কাজ সম্বন্ধে টাকার অভাবের কথা বলেছেন। কেন্দ্রীয় সরকার সেখানে প্রয়োজন মাফিক টাকা দেয়নি বলে উল্লেখ করেছেন। সেই ব্যাপারে কেন্দ্রীয় সরকার কত টাকা অ্যাসিওর করেছিলেন, টোট্যাল স্কীমটা কত টাকার ছিল, এটা কি কেন্দ্রীয় সরকারের উপরে নির্ভর করেই আরম্ভ করেছিলেন এবং কেন্দ্রীয় সরকার সেজন্য কি প্রতিশ্রুতি দিয়েছিলেন এই সমস্ত আমাদের কাছে এখনও পরিষ্কার নয়। যারজন্য বিরোধীদলের সদস্যদের কাছে এটা একটা অসুবিধার কারণ হয়ে দেখা দিয়েছে। তিস্তা প্রকল্প উত্তরবঙ্গের একটি অতি প্রয়োজনীয় প্রকল্প। এর সার্থক রূপায়ণ যদি ঘটানো যায়, তাহলে ঐ অঞ্চলে সেচের যে বিভিন্ন অসুবিধা আছে, যে দুরবস্থার মধ্যে মানুষ এখন দিন কাটাচ্ছেন, তার প্রতিকার হতে পারে। সেইভাবে মানুষের দুরবস্থা লাঘবের উদ্দেশ্যে আপনি এই প্রকল্পের কাজ হাতে নিয়েছেন। মেদিনীপুরের সুবর্ণরেখা ব্যারেজ প্রকল্পের কাজকে আপনি কতখানি ত্বরান্বিত করছেন, এটাকে আরও তরান্বিত করতে পারেন কিনা তা বিশেষভাবে দেখা দরকার। আমরা গতবারের বাজেটের মধ্যে দেখছি যে বাঁকুড়া জেলার দ্বারকেশ্বর ও গন্ধেশ্বরী জলাধার প্রকল্প রিভার রিসার্চ ইনস্টিটিউট পরীক্ষা-নিরীক্ষা করেছিলেন, তাঁরা সার্ভে করে রিপোর্টও দিয়েছিলেন। সেই রিপোর্ট সেন্ট্রাল ওয়াটার কমিশন এবং ওয়াটার বোর্ডের কাছে প্লেস হয়েছে, সেটা প্ল্যানিং কমিশনের কাছে যাবে। কিন্তু এই ব্যাপারে আরও তৎপরতা আপনাকে দেখাতে হবে। দ্বারকেশ্বর এবং গন্ধেশ্বরী প্রকল্প'এর কাজ ত্বরান্বিত করতে পারলে ৮।১০টি খরাপ্রবণ এলাকার মানুষ উপকৃত হবেন। এই প্রকল্পের কাজ যদি সম্পন্ন করতে পারেন, তাহলে একটা অনুন্নত এলাকা, যেখানে সেচের ব্যবস্থা নেই, সেখানকার মানুষের কাছে সেচ ব্যবস্থার মাধ্যমে চাষের কাজে জল তাঁদের কাছে পৌঁছুবে। কংসাবতী প্রকল্পের ব্যাপারে আপনি আধুনিকীকরণের কথা বলেছেন। সেখানে কাজ শেষ হয়ে যাবার পর স্টাফ প্যাটার্ন অর্থাৎ উদ্বৃত্ত কর্মচারী এবং ইঞ্জিনিয়ার, যাঁদের আপনি ওখানে নিয়ে গিয়েছিলেন, তাঁদের সকলকে ব্যবস্থা করতে পারেননি। কিছু সংখ্যক কর্মচারীকে আপনি রেভেনিউ ডিপার্টমেন্টে রেভেনিউ আদায়ের জন্য ব্যবস্থা করলেন। কিন্তু এর ফলে দেখা গেল 'ঢাকের দায়ে মনসা' বিক্রি হয়ে গেল। ১৬,০০০ হাজার টাকা রেভেনিউ আদায় করতে গিয়ে

আপনার ১৬ লক্ষ টাকা ব্যয় হয়ে যাচ্ছে। এই রকম একটা অবস্থা সেখানে সৃষ্টি হয়েছে। আজকে আধুনিকীকরণের নামে উদ্বৃত্ত স্টাফ প্যাটার্ন আপনি কি করতে চান, ইঞ্জিনিয়ারদের কি আপনি প্রোভাইড করতে চান, আধুনিকীকরণ বলতে আপনি কী বোঝাতে চাইছেন তা আমাদের কাছে স্পষ্ট নয়। এটা আপনাকে স্পষ্ট করে আমাদের কাছে বলতে হবে। আজকে কংসাবতী প্রকল্প বা আপার কংসাবতী প্রকল্পের কাজকে যদি ঠিকভাবে কার্যকর না করা যায়, আপনি যদি সেইভাবে ওখানে কাজ আরম্ভ না করতে পারেন, তাহলে ওখানকার মানুষদের প্রভূত অসুবিধার মধ্যে পড়তে হবে।

আজকে আমরা দেখতে পাচ্ছি যে আর এল ই জি পিতে এই আপনার এই পরিকল্পনা কতটা এগিয়ে নিয়ে যেতে সক্ষম হয়েছেন এবং তারমধ্যে এই আর এল ই জি পিতে কতটা কাজ করতে পারবেন সেটা আমাদের জানানো দরকার আছে। আজকাল যে মাটি কেটে বেশিরভাগ খাল খনন করা হচ্ছে, ক্যানেল করা হচ্ছে সেগুলিতে মাটি ফেলার ব্যাপারে একটা অব্যবস্থা থাকছে। আরেকটি জিনিস ডাঃ জয়নাল আবেদিন সাহেব বলেছেন যে আজকে সেখানে আপনারা বনসৃজন করতে পারবেন। সেখানে আপনারা একটা কংক্রিট রাস্তা-ঘাট করতে পারতেন মানুষের চলাচলের জন্য। কৃষিজীবী মানুষের উৎপন্ন ফসল নিয়ে আসবার জন্য পরিবহন ব্যবস্থাকে আরও যথাযোগ্য করতে পারতেন। সেখানে আমরা দেখতে পাই এই ব্যবস্থাটি বনসৃজন থেকে আরম্ভ করে পরিবহনকে সেখানে লিং রোড ঘোষণা করে এইগুলি ইরিগেশন দপ্তরের মধ্যে এনে ডেভেলপমেন্ট করতে পারতেন। সেখানে ডেভেলপমেন্ট করে গ্রামের মানুষকে আরও বেশি করে উপকার করতে পারতেন। তারপরে মাননীয় সদস্য শ্রী সত্যরঞ্জন বাপুলী মহাশয় বলেছেন যে সুন্দরবনের প্রকল্পগুলি ঠিকমতো কার্যকর করা হয়নি এবং ব-দ্বীপ প্রকল্পও কার্যকর করতে পারেননি সেকথা কি অস্বীকার করতে পারবেন? তারপরে আপনি যদি লবণাক্ত জলকে মিষ্টি জলে পরিণত করার ব্যবস্থা করতে পারেন তাহলে চাষের অনেকটা উন্নতি হতে পারবে, ডেভেলপমেন্ট করতে পারবে এবং বিভিন্নভাবে সরকারের রেভিনিউ বাড়বে। আজকে আর এল ই জি পি এবং এন আর ই পি এই প্রকল্পের মাধ্যমে সেচব্যবস্থার কি কি উন্নতি করতে পারবেন এবং সেখানে কনস্ট্রাকটিভ বেসিসে কি কি কাজ করতে পারবেন এইগুলি আরও বেশি করে পরিপূর্ণভাবে থাকার প্রয়োজন ছিল। এই আর এল ই জি পির মাধ্যমে এবং এন আর ই পির মাধ্যমে কি কি কাজ করবেন সেটা ঠিক পরিষ্কার করে বলা নেই, একটা ধোঁয়ার মতো জিনিস দেখা যাচ্ছে। সেখানে এই কাজ পঞ্চায়েতের মাধ্যমে করবেন না আপনার দপ্তর কার্যকর করবে সেগুলি পরিষ্কার করে দেবার দরকার ছিল। এইগুলো অস্পষ্ট থেকে যাচ্ছে। মাননীয় চেয়ারম্যান স্যার, যে পরিকল্পনাগুলি সেই পরিকল্পনার মধ্যে আমরা দেখতে পাই রেভিনিউ আদায়ের ব্যাপারে সেখানে রেভিনিউয়ের কিছুটা টাকা হয়ত আদায় করতে পেরেছেন। ১৯৮২-৮৩, ১৯৮৩-৮৪ এবং ১৯৮৪-৮৫ সালের তুলনায় ১৯৮৫-৮৬ সালে রেভিনিউ একটা বেশি আদায় করতে পেরেছেন। সেখানে আপনার এই অর্থ আদায় করতে কোথায় অসুবিধা সেটা দেখুন। তারপরে আপনার স্টাফ প্যাটার্ন যেটা আছে সেটা রেভিনিউ ডিপার্টমেন্ট করে থাকে কিন্তু তারা টাকা আদায় করতে ব্যর্থ হয়েছে কিনা সেটা লক্ষ্য রাখার প্রয়োজন আছে। আপনি লক্ষ্য না রেখেই কাজ করছেন। আমি মনে করি সেইসব পরিকল্পনাগুলি এবং মাঝারি পরিকল্পনাগুলি তরান্বিত

[6-10 – 6-20 P.M.]

করে বৃহৎ পরিকল্পনার মধ্যে এনে তাদের কি কি বাধা এবং কোথায় বাধা পাচ্ছে সেগুলির দিকে লক্ষ্য রেখে অস্পষ্ট না রেখে সুস্পষ্টভাবে কিছু করা যায় কিনা সেটা আপনাকে দেখতে হবে। কেন্দ্রীয় সরকার আপনার কোথায় কি ভাবে পরিকল্পনা মাফিক টাকা দিচ্ছে না সেটা আমাদের কাছে তুলে ধরা উচিত। মাননীয় মন্ত্রিমহাশয় সেইসব দিক থেকে তিনি যথার্থ ব্যর্থ হয়েছেন বলে আমি মনে করি এবং এই বাজেটের বিরোধিতা করে, সমস্ত কাটমোশনকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সত্যপদ ভট্টাচার্য :** মাননীয় চেয়ারম্যান স্যার, আমাদের মাননীয় বিরোধীদলের সদস্য শ্রী সত্যরঞ্জন বাপুলী মহাশয় লং টার্ম, শর্ট টার্ম প্রোগ্রাম নেই বলে অনেক কথা বলে গেলেন। আমি বলি আপনারা তো বহুদিন এখানে রাজত্ব করে গেছেন আপনাদের আমলে করতে পারলেন না কেন? তারপরে কাশীনাথ মিশ্র মহাশয় এত তাড়াতাড়ি বললেন যে কিছুই বুঝতে পারলাম না। এগুলো তো কংগ্রেস আমলে করলে তো হত আর ডাঃ জয়নাল আবেদিন সাহেব এত জোরে জোরে বললেন যে উনি হার্টফেল না করেন।

কংসাবতী প্রোজেক্ট চালু হয়ে গিয়েছে, আপনারা তো করতে পারেননি। আজকে আপনাদের সময় থেকে অনেক বেশি জল দেওয়া হচ্ছে। সেচের জন্য গঙ্গা বাঁধের যে ব্যবস্থা হয়েছিল পাথর দিয়ে তার কি হল—আজকে এর জন্য মূলত দায়ী কিন্তু আপনারা। সেই বাঁধের টাকাগুলি আপনারা সব খেয়েছেন। এই পশ্চিমবাংলা নদীনালায় ভরা—এটা একটা সমস্যাসঙ্কুল রাজ্য। কোথা দিয়ে জল যাবে সেটা সম্পূর্ণ দেখার দায়িত্ব কিন্তু পশ্চিমবাংলার সরকারের একার ক্ষমতায় নয়, তবে এই কথা আমরা বলব না যে আপনারা কেন্দ্রীয় সরকারের কাছে গিয়ে বলুন জল দেওয়ার জন্য আর তার জন্য বিড়ি খাওয়ান দেশলাই দিন। পশ্চিমবাংলার জন্য যদি ভাল কিছু করার ইচ্ছা থাকে তাহলে সেটা করুন। আপনাদের মধ্যে তো খেয়োখেয়ি, দলাদলি রয়েছে আপনারা তো দেশকে ধ্বংসের পথে নিয়ে যাচ্ছেন। আজকে যদি আপনাদের হাতে এইগুলি থাকত তাহলে ঐ ময়ুরাক্ষী নদীতে উইয়ে ধরত। আজকে বামফ্রন্ট সরকার আসার পথে ৫৬ লক্ষ হেক্টর জমি যা চাষের জমি তার মধ্যে ১৯ লক্ষ হেক্টর জমিতে জলসেচ দেওয়া হয়েছে। এটা কৃতিত্বের কথা যে এই জলনিকাশি প্রকল্প বিভিন্ন জায়গায় কার্যকর হচ্ছে। তিস্তা প্রকল্পের ফলে চাষের অনেক উপকার হয়েছে। কেন্দ্রীয় সরকার মাত্র ৫ কোটি টাকা দিয়েছেন ভারতবর্ষের মধ্যেই পশ্চিমবাংলা আর তার সেচ ব্যবস্থার জন্য পশ্চিমবাংলাকে টাকা না দিয়ে সেটা তারা নিজেদের কাছে রেখেছে। কেন তারা আমাদের টাকা আটকে রাখবে। সেই টাকা তো খরচ করতে হবে। সেচ পরিকল্পনার জন্য যদি টাকা খরচ না করা হয় তাহলে বলব কেন্দ্রীয় সরকার আমাদের প্রতি বিমাতৃসুলভ মনোভাব করছে। পশ্চিমবাংলার যা করার তা তারা করবে তাদের সীমিত সামর্থের মধ্যে থেকেই। আপনারা তো সেচ ব্যবস্থার তেমন কিছুই করেননি। স্যার, আমাদের যে সেচ ব্যবস্থা করা হয়েছে বামফ্রন্ট সরকারের সামর্থের মধ্যে তার চেয়ে বেশি কিছু করা সম্ভব নয়। কংসাবতী প্রকল্পের কাজ আরম্ভ করেছেন, সেখানে সবচেয়ে বেশি বোরো ধানের জন্য আপনি জল দিয়েছেন এবং এর সাথে আপনারা তিস্তার প্রকল্পকেও চালু করেছেন। আমি বলব তিস্তা প্রকল্পের ডানদিকের

দিকটা আপনি কেটেছেন, ওটার বাঁদিকটাও কাটতে হবে। আমি জলপাইগুড়ি ও কাশ্মীরে দেখছি পাহাড় থেকে জল নেমে সেখানে চাষ হয়ে থাকে। সেখানে অটোমেটিক সেচের ব্যবস্থা হচ্ছে আপনি তরাই অঞ্চলের এম. এল. এ., সেখানকার পাহাড়ের থেকে যে জল নামছে তা দিয়ে সেচ ব্যবস্থা করা যায় না। তিস্তা নদীতে ভাঙ্গন দেখা গিয়েছে। সেখানে চাষ ব্যবস্থা করা যায় না এটা আপনি একটু দেখবেন। ময়ুরাক্ষী নদীতে জল থাকে না, সেখানে সেচের জল যায় না। আপনি তো ট্যাক্স বহু চাপিয়েছেন।

এই কথা বারবার বলেছি যে একবার জল ছেড়ে পরীক্ষা করে নিন যে কোন কোন জমিতে জল যাচ্ছে। খাজনা দিচ্ছেনা বলে বলা হয়। কিন্তু জল না দিলে খাজনা দেবে কেন? আপনারা বললেন কমপ্লেন করতে। কিন্তু যে সময় বলা হয় যে সে সময় লোক যায় না। বর্ষার সময় যায় এবং বর্ষার লাল জল দেখে বলে যে জল দেওয়া হয়েছে। ময়ুরাক্ষী যা করেছেন তাতে চিৎকার করার কিছু নেই। একটা ল্যাংড়া ঘোড়া রেখে দিয়ে গেছেন। স্লুইস গেট সম্বন্ধে বলতে চাই। আমরা বলেছিলাম কিছু জল ছাড়ুন, না হলে গরু, মোষ পর্যন্ত মারা যাচ্ছে। সেজন্য আমরা বলছি যে যে জায়গাগুলি কাটছেন সেখানে যদি স্লুইস গেট করে দেন তাহলে বেশি বাঁধের দরকার হত না এবং তিলের জমিতে জল দিতে পারতেন। এই সময় আমরা তিল আবাদ করি। খারিফ শষ্য ওঠার পর যদি সেচ দিতে পারতেন তাহলে রাঢ় অঞ্চলে প্রচুর তিল হতে পারত। সেজন্য স্লুইস গেটের মাধ্যমে যদি জল দেন তাহলে ভাল তিল হবে। ময়ূরাক্ষী সম্বন্ধে শুনেছি নাকি একটা কি কমিটি আছে। কিন্তু আমাদের তারা কোনওদিন ডাকেনা। আমরা জানি ক্রপ কাটিং এর সময় প্রোডাকশন দেখার জন্য লোক আসত। এখন আর কেউ আসেনা। এই ব্যবস্থাটা থাকা উচিত। জল গিয়ে কতটা প্রোডাকশন বাড়ল সেটা দেখা দরকার। আমি অনুরোধ করব সেচ ব্যবস্থা ভাল করুন, গঙ্গার পাড় রক্ষা করার চেষ্টা করুন। ফরাক্কা হবার ফলে গঙ্গার ভাঙ্গন রামনগর পর্যন্ত যাচ্ছে। এবং দেশের জমি বাংলাদেশে চলে যাচ্ছে। রাজীবের কাছে দেশও নেই বিদেশও নেই। লালগোলা গিয়ে দেখুন চরের মধ্যে পাটকাঠির বেড়া দিয়ে জমি রাখছে। এদিকে আবদুস সাত্তারের জমি, অপরদিকে তার ভাইয়ের জমি। সীমান্ত রক্ষা করার জন্য ভাঙ্গন রোধ করতে হবে। মহাবিদ্বান যারা তদ্বির করে দল রাখার চেষ্টা করছেন তাঁরা গিয়ে একবার বলুন ভারতবর্ষ চলে যাচ্ছে বাংলাদেশের মধ্যে এবং সেটা রক্ষা করার দায়িত্ব সেচমন্ত্রীর নয়, রক্ষা করার দায়িত্ব প্রধানমন্ত্রীর। আপনার এবং ইঞ্জিনিয়ারদের কর্ম-কুশলতা বৃদ্ধি হোক, আমরা ভালভাবে সেচ পাই এবং জলনিকাশের ব্যবস্থা হোক। কান্দি মাস্টার প্ল্যানের আগে আমাদের দেখতে হবে এটা কতদূর পর্যন্ত যাবে। কান্দি, বহরমপুর, নবদ্বীপ, খড়বা হয়ে এই জল নবদ্বীপ পর্যন্ত যাবে। এটা করার আগে দেখে নিন এটা আমাদের এলাকায় কতটুকু ক্ষতি করবে। যদি বাঁধ ভাঙ্গে তাহলে নবদ্বীপ পর্যন্ত যাবে এবং হিজোল জলাধার কেতুগ্রাম থানা, ভরতপুর থানা সদর থানা পর্যন্ত অ্যাফেক্টেড হবে। এটা যদি করতে চান তাহলে আগে চিন্তা করে দেখুন। এই কথা বলে আমি বাজেটকে সমর্থন করে শেষ করছি।

[6-20 – 6-30 P.M.]

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** স্যার, অন এ পয়েন্ট অব অর্ডার, মাননীয় সদস্য সত্যপদ

ভট্টাচার্য্য বললেন যে ভারতবর্ষের প্রধানমন্ত্রী রাজীব গান্ধী এই দেশের লোক নন, প্রধানমন্ত্রী এখানে নেই, উনি তাঁর সম্বন্ধে এই কথা বলতে পারেন কি না?

**মিঃ চেয়ারম্যান ঃ** আমি অলরেডি ডাঃ মানস ভুঁইয়াকে ডাক দিয়েছি, আপনি বসুন। আমি প্রোসিডিংস দেখব, দেখে বাদ দেবার হলে বাদ দেব।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় চেয়ারম্যান মহাশয়, মাননীয় সেচমন্ত্রী তাঁর দপ্তরের ব্যয়-বরাদ্দ উত্থাপন করেছেন, এই ব্যয়-বরাদ্দের হিসাব-নিকাশ পড়তে গিয়ে প্রথমে যে কথাটা মনে পড়ছে সেটা হল ভাঙ্গা হাটে শেষ গায়কের মতো তিনি মাঝখানে ঢুকে পড়েছেন বামফ্রন্ট সরকারের সেচমন্ত্রী হিসাবে। তিনি উদ্যোগী মানুষ, তাঁর চেষ্টা আছে, কিন্তু খুব স্বাভাবিকভাবে চারিদিকে অবিন্যস্তভাবে যেসমস্ত পরিকল্পনাগুলি আছে সেক্ষেত্রে দুর্নীতিগ্রস্ত এই দপ্তরের কন্ট্রাকটরদের মধুকুঞ্জে তিনি যেভাবে ঢুকে গেছেন সেচমন্ত্রী হিসাবে তাতে তাঁর হাত-পা বাঁধা, তাঁর কিছু করার নেই। জেলায় জেলায় সেচ বিভাগগুলি যেভাবে চলছে এবং প্রত্যেকটি জেলার ইঞ্জিনিয়ারদের অফিসের সামনে পান চেবান হৃষ্ট-পুষ্ট নাদুস-নুদুস কন্ট্রাকটরদের চেহারা দেখে আমরা বুঝতে পারি সেচ বাজেটে বিভিন্ন জেলার বিভিন্ন নদী পরিকল্পনার জন্য এবং তার রূপায়ণের জন্য যা বরাদ্দ হচ্ছে জনস্বার্থে জনগণের উন্নতির দিকে লক্ষ্য রেখে তার যদি শতকরা ৫ ভাগ বিনিয়োগ হত সঠিকভাবে তাহলে পশ্চিমবঙ্গের ইরিগেশন পোটেনসিয়াল ডিজায়ার্ড লেভেল এত দিনে পূর্ণ হয়ে যেত। কিন্তু দুর্ভাগ্যের ব্যাপার আপনার সদিচ্ছা থাকলেও আপনার দপ্তরে কনট্রাকটরদের মধু কুঞ্জ প্রতিষ্ঠিত হওয়ায় এবং কিছু সংখ্যক দুর্নীতিগ্রস্ত অফিসার কর্মচারী প্রতিষ্ঠিত হওয়ায় সেখানে আপনার করার কিছু নেই। ষষ্ঠ পরিকল্পনার কথা যেটা কাশীনাথ মিশ্র মহাশয় তুললেন সেই পরিকল্পনায় যে সমস্ত সেচ পরিকল্পনা শুরু হয়েছিল বা মাঝপথে যে সকল পরিকল্পনা সেই সময়ের মধ্যে শেষ হওয়ার কথা ছিল দীর্ঘদিন ধরে তাকে সপ্তম পরিকল্পনায় টেনে আনলেন এবং বিরাট অঙ্কের এস্কালেশন অব মানি বেড়ে যাওয়ার জন্য সাধারণ মানুষের সেই পয়সা আপনার দপ্তরের নতুন খাতে লাগাতে পারতেন সেটা না লাগাতে পেরে সেই পরিকল্পনায় লাগাতে হয়েছে। এগুলি কেন হচ্ছে? এই দপ্তরে আপনি একজন সরকারের প্রতিনিধি, ষষ্ঠ পরিকল্পনার টোটাল প্ল্যান আউটলে ৩ হাজার ৫০০ কোটি টাকার মধ্যে আপনার সেচ দপ্তরের টোটাল প্ল্যান আউটলে ছিল ৫০৩ কোটি ৭০ লক্ষ টাকা।

কিন্তু এই সরকারের ব্যর্থতা, সম্পদ সংগ্রহের ব্যর্থতা, টাকা বিনিয়োগের ক্ষেত্রে ব্যর্থতা এবং পরিকল্পনামাফিক কাজ করবার ব্যর্থতার জন্য এঁরা মাত্র ৩১৭ কোটি ৪০ লক্ষ টাকার কাজ করেছেন এবং ২৮৬ কোটি টাকার কাজ করতে পারলেন না। এতে কার ক্ষতি হল? যে সমস্ত পরিকল্পনা হাতে নিয়েছিলেন সেগুলি অপূর্ণ থাকল, যে সমস্ত ভাবনা-চিন্তা ছিল সেগুলি হল না এবং তার ফলে লক্ষ লক্ষ কৃষিজীবী মানুষ সেচের জল পেল না, ছোট-বড়-মাঝারি পরিকল্পনাগুলি যথার্থভাবে রূপায়িত হল না। আপনারা হচ্ছেন সরকারের প্রতিনিধি কাজেই আপনাদেরই আজ জবাব দিতে হবে। আপনি সপ্তম পঞ্চবার্ষিকী পরিকল্পনার অনেকগুলি ফিরিস্তি যা দিয়েছেন তার মধ্যে আমার জেলার একটা ফিরিস্তিও রয়েছে। ঘাটাল মাস্টার প্ল্যান। কি সাংঘাতিক কথা। আমরা আজ ৫/৬ বছর ধরে শুনে আসছি, ঘাটাল মাস্টার

প্ল্যানের কথা। ঘাটালের প্রতিনিধি যিনি সরকার পক্ষে আছেন তিনি শুনুন, এবারে মাত্র ৫ লক্ষ টাকা বরাদ্দ ধরা হয়েছে। এই প্ল্যানের রূপায়ণ ইতিমধ্যেই হওয়া উচিত ছিল। ৫ লক্ষ টাকা তো মাটি খুঁড়তেই চলে যাবে এবং তার একটা অংশ কনট্রাকটরদের পেটে চলে যাবে এবং বাকি কিছুটা কতগুলি দুর্নীতিগ্রস্ত অফিসাররা ভোজন করে শেষ করে দেবে। তমলুক মাস্টার প্ল্যান আজ কতদূরে আছে সেই প্রশ্ন আপনার কাছে আমি করতে পারি কি? ঘাটাল মাস্টার প্ল্যান, তমলুক মাস্টার প্ল্যানের কাজ শুরু হবে কি? আপনারা অনেক সুন্দর সুন্দর কথা বলে বই বার করেছেন। মন্ত্রী মহাশয় উত্তর দেবেন সমগ্র মেদিনীপুর জেলার জন্য এই যে ৮ লক্ষ টাকা বরাদ্দ করেছেন এটা কোনও খাতে কি খরচ করবেন? এই সামান্য টাকা দিয়ে তমলুক মাস্টার প্ল্যান, ঘাটাল মাস্টার প্ল্যান, ভগবানপুর—নন্দীগ্রাম জল নিষ্কাশন প্রকল্প কোথায় কি কাজ করবেন? আপনার টাকা কোথায়? এই পবিত্র বিধানসভায় দাঁড়িয়ে ভোটে বাজীমাত করবার জন্য এই সমস্ত কথা যা বলছেন আমি তার তীব্র প্রতিবাদ করি। আসল সত্য চেপে রেখে কিছু কিছু সুন্দর কথা বলে মানুষকে শুধু আপনারা শুড়শুড়ি দিচ্ছেন। আমি যেসব কথা বলছি সে সম্বন্ধে মাননীয় সদস্য কামাখ্যাবাবু এবং ওই যে ওখানে বসে আছেন প্রশান্তবাবু, মাথায় টাক, বেশ নাদুশ-নুদুশ চেহারা তাঁরা ভালভাবেই জানেন। কেলেঘাই নদীর ব্যাপারে আমি স্পেসিফিক্যালি অভিযোগ করছি। আমি আপনার দপ্তরে বিভিন্নভাবে খোঁজখবর নিয়ে আজ জানতে চাই, পঞ্চম পঞ্চবার্ষিকী পরিকল্পনায় যে পরিকল্পনা ছিল-রি-সেকসনিং অব দি কেলেঘাই রিভার, যে নদী ভগবানপুর এবং পটাশপুরের মধ্য দিয়ে চলে গেছে, প্রায় ৬ লক্ষ মানুষ যে নদীর জল নিয়ে উপকৃত হয় সেই নদী পরিকল্পনা ১২ বছরেও রূপায়িত হল না কেন? এই যে ৫ কোটি ৫০ লক্ষ টাকা আপনার দপ্তর থেকে আজ পর্যন্ত খরচ করেছেন তার ফল আমরা কি পেলাম? কিছু কিছু মাটি এদিক থেকে ওইদিকে ফেলেছেন, এক হাটুও গভীর হয়নি—একটু চওড়া করেছেন মাত্র। আর মুখে কি বলছেন? কেলেঘাই নদী পরিকল্পনা হয়ে গেল। আমি যোগাযোগ করে শুনলাম কেন্দ্রীয় মন্ত্রী অজিত পাঁজাকে মন্ত্রীমহাশয় জানিয়েছেন, দি লেটেস্ট কস্ট অব দিস্ প্রোজেক্ট ইজ রুপিস ৮.১ ক্রোরস্ অ্যাড দি এক্সপেনডিচার টু দি এন্ড অব সিক্সথ প্ল্যান ইজ রুপিস্ ৫.৫০ ক্রোরস্। আমি মন্ত্রী মহাশয়কে দুহাত জোড় করে অনুনয় বিনয় করছি আপনি একবার নিজের চোখে গিয়ে দেখে আসুন কেলেঘাই নদীর কি অবস্থা হয়েছে। কেন্দ্রের মন্ত্রী অজিত পাঁজা বলছেন, ফর দি সেভেন্থ প্ল্যান দি স্টেট গভর্নমেন্ট হ্যাজ ইন্ডিকেটেড ব্যালান্স প্রভিসন অব রুপিস ২.৬০ ক্রোরস্ ফর ইটস কমপ্লিশন। স্যার, বড়ই দুঃর্ভাগ্যের ব্যাপার কিছুদিন আগে আমি একটা চিঠি পেয়েছিলাম এবং তাতে ননীবাবু লিখেছেন ১৯৭৩ সালে এই প্রোজেক্ট শুরু হয়েছে এবং সেটা নাকি অবিলম্বে শেষ হয়ে গেছে। ওখানে কোনও সমস্যা আর নেই—কিছু মাটির কাজ শুধু বাকি আছে।

[6-30 – 6-40 P.M.]

এটা কি সত্য? কোনও অফিসার, কোনও ইঞ্জিনিয়ার এই রিপোর্ট আপনাকে দিয়েছে? তাকে পিনপয়েন্ট করতে হবে এই দাবি আপনার কাছে আমি রাখছি। এই ব্যাপারে আপনাকে সরেজমিনে তদন্ত করতে হবে। এবং সেই অভিযুক্ত অফিসারকে শাস্তি দিতে হবে। কারণ এই ব্যাপারে যে টাকা বরাদ্দ করা হয়েছিল এবং যে খরচ দেখানো হয়েছে, তার তিন

ভাগের দু ভাগ টাকা কন্ট্রাকটারের পকেটে গিয়েছে। এখন অবধি অর্দ্ধেক কাজ বাকি আছে। যে পরিমাণ কাজ এখনও বাকি আছে সে সম্বন্ধে কেন্দ্রীয় পরিকল্পনা কমিশন আমাদের জানিয়েছে এবং আপনাকেও জানিয়েছে। আপনাকে যে উত্তর তৈরি করে দেওয়া হয়েছে আপনার দপ্তর থেকে সেটা দিল্লিতে গিয়েছে, সমস্তটাই অসত্য ভুল ভ্রান্তিতে ভরা, আপনাকে মিসলিডিং করা হয়েছে। আপনাকে অনুরোধ করছি, আপনার একটা সুনাম আছে আপনি সেই সুনাম বজায় রাখার চেষ্টা করবেন। সেখানকার মানুষ সব সময় গালে হাত দিয়ে বসে আছে যে কখন বাঁধ ভেঙ্গে যায়। এবারে বোরো ধানের সময় আপনাকে অনুরোধ করেছিলাম যে কংসাবতী থেকে জল দেবেন কিনা এবং কেলেঘাই নদীর সঙ্গে এটা ঢুকিয়ে নেওয়া যায় কি না। আপনি বললেন we do not encourage boro crop. আমি দিতে পারছি না। রিভার লিফ্ট ইরিগেশনের সব পাম্পগুলি বসে আছে, পাইপগুলি সব ঝুলছে, কেলেঘাই নদীর দু-পাশে খোলা মাঠ এবং সেখানে ৫ কোটি ৫০ লক্ষ টাকা ৬ লক্ষ সবং অঞ্চলের মানুষ আজকে আর্তনাদ করছে। এই দুরবস্থার কথা কার কাছে তারা জানাবে? সেখানকার মানুষ আমার মাধ্যমে আপনাকে জানাচ্ছে। সেখানকার মানুষের প্রতি কোনও বিচার হচ্ছে না। আর কিছু মাত্র বাকি আছে। এ বালী-টালি একটু কেটে দিলেই হবে। এ কেলেঘাই পরিকল্পনার সঙ্গে এটা সংযুক্ত ছিল। ওখানকার এম. এল. এ কামাখ্যাবাবু জানেন, তিনি ওখানে ঘোরাফেরা করেন, তিনি নিশ্চয় বলবেন আশা করি। ওখানে বিষ্ণুপুর বলে একটা মৌজা আছে ১৯শত একর জমি জলের তলায় বছরের পর বছর পড়ে থাকে। সাবরা বলে একটা মৌজা আছে পটাশপুর, ভগবানপুর, সবং সাম্মারা সংযুক্ত এলাকায় ২৩ শত একর এবং ঐ ১৯শত একর এবং বিষ্ণুপুর মৌজাতে ১ হাজার একর জমি কারডহারা মৌজাতে ঐ একই অবস্থা—কেলেঘাইয়ের সঙ্গে এগুলি যুক্ত ছিল, কিন্তু দুর্ভাগ্যের ব্যাপার আপনার দপ্তরের অফিসাররা আপনাকে মিসলিড করছে, তারা বলছে অনেক সব পরিকল্পনা শেষ হয়ে গিয়েছে। আমরা জানি প্রায় সাড়ে চার হাজার একর জমিতে জল পায় না একেবারে শুকনো হয়ে পড়ে আছে, বোরো চাষ করতে পারে না। ওখানকার শ্রমজীবী তফসিলি সম্প্রদায়ের মানুষরা গালে হাত দিয়ে বসে থাকে চাষ করতে পারে না, সেখানে এগ্রিকালচারাল প্রোডাকশন হচ্ছে না। কেন্দ্রীয় সরকার সহযোগিতা করছে স্পেশ্যাল রাইস প্রোডাকশনের জন্য এবং স্কীম তৈরি করা হচ্ছে এবং তার জন্য টাকা খরচ করে পরিকল্পনা হচ্ছে, কিন্তু রূপায়িত হচ্ছে না। নাগোয়ায় দুটি ব্লকে ৫ হাজার একর জমি পড়ে থাকবে চাষ হবে না, মানুষ ফসল পাবে না, অথচ সেচ দপ্তরে কাজ চলছে। বন্যা নিয়ন্ত্রণের কথা বলছেন। অথচ বলা হচ্ছে পশ্চিমবাংলায় যে সমস্ত জমিদারি বাঁধ ছিল সেচ মন্ত্রী নিশ্চয় জানেন, ইদানিংকালে সেচ দপ্তর থেকে একটা সিদ্ধান্ত নিয়েছেন যে ঐ জমিদারি বাঁধগুলি সেচ দপ্তর মেনটেন করবে না। তাহলে কে করবে? কারা করবে? নদী অববাহিকা অঞ্চলে যে সমস্ত এলাকাগুলি আছে সেখানে অধিকাংশ বাঁধই জমিদারি বাঁধ। এবং ঐ জমিদারি বাঁধগুলি গ্রামের মানুষরাই আটকে রাখত। আসল যে বাঁধ সেটা বারবার ভেঙ্গে গিয়ে প্রচুর জমির ফসল নষ্ট করত। বন্যার সময় তারা সব বাঁধ দিয়ে জল আটকাত। কিন্তু এই অবস্থা কখনই চলতে পারে না। তাহলে এই সব জমিদারি বাঁধগুলি আর মেনটেন করা হবে না? আজকে ছয় সাত বছর ধরে ঐ সব নদীগুলির বাঁধগুলিতে এক ঝোড়া মাটি পর্যন্ত পড়ে নি। সেখানে বিরাট বিরাট ফাটল তৈরি হয়েছে এবং যে কোনও সময়ে আর্তনাদ দৃষ্টি করবে যদি এই বাঁধগুলি মেরামত না

হয়। দেখছি কোটি কোটি টাকা বাজেটে বরাদ্দ ধরেছেন এবং তা মঞ্জুর করার জন্য ব্যবস্থাও রেখেছেন—কিন্তু এটা দেখতে হবে এই সব টাকা কোথায় যাচ্ছে কিভাবে খরচ হচ্ছে, এবং কার পকেটে যাচ্ছে। এটা একটা মারাত্মক ব্যাপার। দুঃস্থদের আর্তনাদ উঠেছে এবং এই সব অবহেলিত মানুষদের সেচের জল পাইয়ে দেবার জন্য একটা সঠিক ব্যবস্থা হওয়া উচিত। কিন্তু তার সঙ্গে সঙ্গে অন্যান্য যে সমস্ত প্রকল্পগুলি রয়েছে সেগুলির কথাও তো ভাবতে হবে। আপনি আজকে হাউসে দাঁড়িয়ে বলুন, এই কথা সত্য কি না, সারা মেদিনীপুর জেলার সেচ প্রকল্পের জন্য সেচ দপ্তর মাত্র ৪৮ লক্ষ টাকা বরাদ্দ করেছেন এই আর্থিক বছরে। এই তথ্য যদি সঠিক হয়, সত্য হয় তাহলে মেদিনীপুর জেলার গত বন্যা কবলিত, বন্যা প্লাবিত জেলা কি করে বাঁচবে এবং কি করে ময়না বেসিন, ঘাটাল মাস্টার প্ল্যান, তমলুক মাস্টার প্ল্যান হবে? কেলেঘাই, ভগবানপুর, নন্দীগ্রাম জল নিকাশি প্রকল্পের কাজ কি করে হবে? লোকসভায় মাননীয় প্রধানমন্ত্রী তিনি পশ্চিমবঙ্গের মানুষকে সাহায্য ও সহায়তা দেবার জন্য একটু খালি জানতে চেয়েছিলেন। এমনি গায়ে আঁচড় লেগে গেল। তিনি তো সাহায্য করতেই চেয়েছিলেন। তিনি বলতে চেয়েছিলেন আমরা পশ্চিমবঙ্গকে সাহায্য করতে চাই এবং আপনারা দয়া করে তাড়াতাড়ি কাগজপত্র পাঠান, টাকা পয়সা নিশ্চয় পাবেন। সেগুলি আপনারা একটু সঠিকভাবে প্লেস করুন, মাননীয় মন্ত্রীর কাছে আমি আবেদন জানাচ্ছি আপনি ভাল মানুষ এবং আপনার এই ভাল মানসিকতার জন্য আপনি স্বাস্থ্য দপ্তরে ছিলেন, ভাল কাজও করছিলেন। কিন্তু সেখান থেকে আপনাকে সরিয়ে দিলেন। অর্ধসমাপ্ত, ঝরঝরে, কন্ট্রাকটরদের মধুকুঞ্জ দুর্নীতিগ্রস্ত অফিসারদের মাঝখানে আপনাকে বসিয়ে দিলেন। আপনি এই হতবাক অবস্থার মাঝখানে এসে ভাল মানুষ, বসে বসে কেবল দেখছেন। সেচ দপ্তরে কিছুই হচ্ছে না। ইরিগেশন পোটেনসিয়্যালিটি যেটুকু বেড়েছে চাষীরা নিজেদের চেষ্টাতেই বাড়িয়েছেন। মাননীয় চেয়ারম্যান, স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী ও সেচ মন্ত্রীর কাছে প্রস্তাব রাখছি যে, সেচ দপ্তরকে ভাগ করে ক্ষুদ্র, বড়, মাঝারি, ছোট, এতগুলি করলে কাজ হবে না, সেচ দপ্তরের মধ্যে সমন্বয় সাধন করতে হবে। প্রশ্নোত্তরের সময় আমার একটি প্রশ্নের উত্তরে ডিপোজিট স্কীমের কথা বলেছিলেন। একটি নদীতে খাল কাটতে হবে। ৮০০ একর জমি ময়না, সবং-এর মাঝখানে ডুবে থাকে। সেখানে আপনি বলেছিলেন ক্ষুদ্র সেচ দপ্তর থেকে ৩ বছর ধরে টাকা জমা দিচ্ছে না, দিলে কাজ শুরু করব। কি করে হবে? ৮০০ একর জমি জলে ডুবে থাকছে, কাজ হচ্ছে না। ক্ষুদ্র সেচ দপ্তর এবং বৃহৎ সেচ দপ্তরের মধ্যে সমন্বয়, সংযুক্তি চাই। আপনি মুখ্যমন্ত্রীকে বলুন আগামী মাস থেকে এই দুটি দপ্তরকে আপনার সঙ্গে যোগ করে দিতে এবং এটা না হলে কাজ হবে না। তাই আপনি এক অসহায় অবস্থার মধ্য দিয়ে আপনার দপ্তর চালাচ্ছেন, আর তার সঙ্গে যুক্ত রয়েছে আপনার ইঞ্জিনিয়ারদের সংঘাত। ফেটো ইঞ্জিনিয়াররা কাজ করতে চান। এই ইঞ্জিনিয়ারদের অপমান করা হচ্ছে, কো-অর্ডিনেশন কমিটি তাদের গালে চড় মারছে, কাজ করতে দিচ্ছে না, কন্ট্রাক্টরদের চড় মারা হচ্ছে। ফেটোর সঙ্গে যুক্ত ইঞ্জিনিয়ারদের কাজ করতে দেয় নি। এই রকম একটা অসহায় অবস্থা সৃষ্টি হয়েছে। তাই এই সমস্ত কিছুর বিরুদ্ধাচরণ করে আমাদের কাট মোশন সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি। এই অবস্থায় আপনার বাজেটকে সমর্থন করতে পারি না, এর বিরোধিতা করছি।

**শ্রী কামাখ্যানন্দন দাস মহাপাত্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সেচমন্ত্রী যে ব্যয় বরাদ্দের দাবি উত্থাপন করেছেন আমি তাকে সমর্থন করছি। সমর্থন এই কারণে করছি যে, তীব্র আর্থিক সংকটের মধ্যে দাঁড়িয়েও তার দপ্তর সাফল্যের দাবি রাখে বিগত ৪ বছর ধরে, কি বন্যা নিয়ন্ত্রণের ক্ষেত্রে, কি ক্ষুদ্র সেচের ক্ষেত্রে। গত ৪ বছরের হিসাব যদি দেখা যায় তাহলে আমরা দেখতে পাব যে, ১৯৮২ সাল থেকে ১৯৮৬ সাল পর্যন্ত সেচ দপ্তর যথাক্রমে ২২.৮৩ হাজার হেক্টর, ২০.৮৫ হাজার হেক্টর, ১২.৭২ হাজার হেক্টর ও ১৯৮৫/৮৬ সালে ১৪.৭৫ হাজার হেক্টর জমিতে সেচের সম্ভাবনা সৃষ্টি করেছে। মাননীয় সেচ মন্ত্রী বারে বারে বলেছেন রাজ্য সরকার একটা প্রচন্ড আর্থিক সংকটের মধ্য দিয়ে চলেছে এবং বিরোধী পক্ষও বলছেন সেচ দপ্তরের হাতে অর্থ কম। কাজেই এই অবস্থার মধ্যে দাঁড়িয়ে সেচ দপ্তর বিগত ৪ বছরে কয়েক হাজার হেক্টর জমিতে নতুন করে যে সেচের সম্ভাবনা সৃষ্টি করেছে সেটা নিশ্চয় একটা সাফল্যের দাবি রাখে। তিস্তা প্রকল্পের কথা সবাই বলেছেন। কেন্দ্রীয় সরকার কার্যত কোনও টাকা না দেওয়া সত্ত্বেও রাজ্য সেচ দপ্তরের হাতে যে টাকা আছে সেই টাকার ৬৫ ভাগ খরচ করে এই তিস্তা প্রকল্পের কাজকে সফল করে নিয়ে যাওয়ার দিকে এগিয়ে যাওয়া হচ্ছে।

[6-40—6-50 P.M.]

তিস্তা ব্যারেজের ক্ষেত্রে তিনি যে ভাবে এগুচ্ছেন তাতে কেন্দ্রীয় সরকার পশ্চিমবঙ্গকে বঞ্চিত করা সত্ত্বেও তার জন্য নিশ্চয় তিনি প্রশংসার দাবি করতে পারেন। বিরোধীপক্ষের বন্ধুরা বলেছেন, কংসাবতী ইত্যাদির কাজ কংগ্রেস আমলে হয়েছে। এটা ঠিকই যে কংসাবতী ব্যারেজ এবং ক্যানেলের কাজ কংগ্রেস আমলে হয়েছে কিন্তু কংগ্রেস পক্ষ জানেন যে ১৯৭৭ সালের আগে ক্যানেলের কাজ বা ব্যারেজের কাজ অনেকখানি কমপ্লিট হওয়া সত্ত্বেও সেচের ক্ষেত্রে মাত্র শতকরা ২৫ ভাগ কমান্ড এরিয়ায় তারা জল দিতে পেরেছিলেন ১৯৭৭ সালে। আর সেখানে বামফ্রন্ট সরকার আসার পর গত বছরের হিসাব হচ্ছে কংসাবতী ব্যারেজের জলের ক্ষেত্রে শতকরা ৯৮.৫০ ভাগ জমিতে জল দেওয়া গিয়েছে। এটা নিশ্চয় বামফ্রন্ট সরকারের সাফল্য। ডি.ভি.সি'র ক্ষেত্রে আপনারা জানেন, কংগ্রেস আমলে যা হয়নি, ডি.ভি.সি'র কমান্ড এরিয়ার শতকরা ৮০ ভাগ জমিতে জল সরবরাহ করা গিয়েছে। ময়ূরাক্ষীর ক্ষেত্রে শতকরা ১০০ ভাগ কমান্ড এরিয়াতে জলসবরাহ করা গিয়েছে। এগুলি নিশ্চয় বামফ্রন্ট সরকারের কৃতিত্ব এবং এই কৃতিত্ব ও সাফল্যের জন্য নিশ্চয় এই ব্যয় বরাদ্দের প্রতি সকলের সমর্থন জানানো উচিত। আমি জানি না কেন কংগ্রেস পক্ষ এর সমালোচনা বা বিরোধিতা করলেন, আমার মনে হয়, তাঁরা শুধু সমালোচনার জন্যই সমালোচনা করে গেলেন। এবারে স্যার, আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি কয়েকটি বিষয়ের প্রতি আকৃষ্ট করব। আমাদের মেদিনীপুর জেলাতে কোনও সেচ প্রকল্প নেই। একমাত্র কংসাবতী প্রকল্পের কিছু জল আমরা পাই মেদিনীপুর ক্যানেলের মাধ্যমে। এই প্রসঙ্গে সুবর্ণরেখার কথাটা আমি বলব। দুর্ভাগ্যবশত ৭ম যোজনায় কেন্দ্রীয় সরকার সুবর্ণরেখাকে ইনক্লুড করেন নি। মেদিনীপুরের জনসাধারণ রাজীব গান্ধীর এই উদ্ধত শির নামিয়ে দেবার জন্য গণ আন্দোলনে নামতে তৈরি হচ্ছে। আমি আজ আপনার মাধ্যমে এই বিধানসভায় মাননীয় মন্ত্রী মহাশয়কে বলব, কেন্দ্রীয় সরকারের এই যে উন্নাসিকতা, পশ্চিমবাংলার প্রতি তার এই যে অবহেলা, মেদিনীপুরের এই

যে একটা মাত্র ব্যারেজের প্রকল্প তাকে ডিফাই করার যে অডাসিটি তার বিরুদ্ধে চ্যালেঞ্জ হিসাবে পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার বা আপনার দপ্তর সীমিত আর্থিক ক্ষমতা থাকলেও সুবর্ণরেখা ব্যারেজ প্রকল্প-এর কাজটা ইম্পলিমেন্ট করতে শুরু করুন। আপনি আপনার বাজেট বক্তৃতায় বলেছেন, অনেকগুলি প্রকল্পের কাজ আপনি করতে চেষ্টা করছেন, এটা নিশ্চয় অভিনন্দনযোগ্য তবে এই সঙ্গে আমার দাবি, সুবর্ণরেখার কাজটা আপনাকে শুরু করতে হবে এবং এটাকে একটা চ্যালেঞ্জ হিসাবে অ্যাকসেপ্ট করতে হবে। রাজীব গান্ধীর সরকার এই যে ভাত না খেতে দিয়ে মারার চেষ্টা করছেন এর বিরুদ্ধে চ্যালেঞ্জ হিসাবে আপনাকে এটা গ্রহণ করতে হবে। এবারে আমি কেলেঘাই সম্পর্কে কয়েকটি কথা বলব। কেলেঘাই সম্পর্কে মাননীয় মানসবাবু অনেকগুলি ন্যায্য কথা বলেছেন সে বিষয়ে কোনও সন্দেহ নেই। স্যার, এই কেলেঘাই বর্তমানে খুব সংকটজনক অবস্থার মধ্যে আছে, কেলেঘাই একেবারে মজে গিয়েছে। গতবারেও আমি বলেছিলাম, এবারেও বলছি, এই নদীটাকে নোটিফায়েড রিভার হিসাবে ডিক্লিয়ার করুন। একেবারে নারায়ণগড় থেকে শুরু করে পটাশপুর, সবং, ভগবানপুর পর্যন্ত কয়েকশো বোরো বাঁধ প্রতি বছর দিয়ে দিয়ে কার্যতঃ এই নদীটাকে একটা বিরাট ফুটবল খেলার মাঠে পরিণত করা হয়েছে। আর কিছুদিন পরে ফ্লাড হলে কি হবে জানি না। ১৯৬৭ এবং ১৯৬৮ সালে পর পর দু বছর কেলেঘাই-এর বাঁধ ভেঙ্গেছিল এবং তাতে পটাশপুর, সবং, পিংলা, ভগবানপুর সহ কাঁথী মহকুমার একটা বিশাল এলাকার শত শত কোটি টাকার সম্পত্তি নষ্ট হয়েছিল। আবার সেখানে বন্যা হলে এ তো আর সামলানো যাবে না। এখনও সময় আছে, আমি আপনাকে বলব, এই কেলেঘাই-এর ইনকম্পলিট কাজটা আপনি কম্পলিট করুন। তা ছাড়া বাঁধগুলিও মেরামত করতে হবে। কেলেঘাই-এর ক্ষেত্রে একটা জিনিস স্ট্রিক্টলি ফলো করতে হবে। জেলা পরিষদের মাধ্যমে এবং অন্যান্য বিভাগের মাধ্যমে বিভিন্ন জায়গায় নদীর বুকের যে বাঁধ হচ্ছে এই সর্বনাশা বাধগুলি নদীকে মজিয়ে দিচ্ছে। কাজেই আমি বলব, এই নদীটাকে নোটিফায়েড রিভার হিসাবে ঘোষণা করুন এবং এটা স্ট্রিক্টলি অবজার্ভ করুন যে কেলেঘাই-এর উপর কোনও বাঁধ করা যাবে না। সেখানে ইরিগেশনের জন্য দরকার হলে লিফ্ট ইরিগেশন হোক। সরকারের হাতে টাকা নেই আমরা জানি কিন্তু তবুও বলব, প্রতি বছর এই নদীটি মজে যাচ্ছে অতএব এ ব্যাপারে অবিলম্বে ব্যবস্থা নিন। এই সঙ্গে সঙ্গে আমি দাবি করব, আমার জেলাতে অনেকগুলি ইম্পর্টেন্ট স্কীম আছে—তমলুক ঘাটাল মাস্টার প্ল্যান, এটা বামফ্রন্ট সরকারের আমলে নয়, কংগ্রেস আমল থেকে এই জিনিস চলছে। আমরা জানি, আপনার টাকা নেই, আপনি পারছেন না উইথ অল ইয়োর সিনসিয়ারিটি কিন্তু তা সত্ত্বেও বলব, যতখানি পারা যায় করার চেষ্টা করুন। ময়না বেসিন স্কীমের ব্যাপারে আপনাকে অভিনন্দন জানাচ্ছি। সিদ্ধার্থ রায় মহাশয় ১২ চৌকা বেসিনের ভিত্তি প্রস্তর স্থাপন করেছিলেন ভোট কুড়াবার জন্য, আর কিছুই করেন নি, আপনি ১২ চৌকা বেসিনের কাজ শুরু করেছেন, অনেকখানি করেছেন, প্রায় কম্পলিট করেছেন, আপনি এটা কম্পলিট করুন। আপনি জানেন, কেলেঘাই-এর কাজ অসম্পূর্ণ থাকার ফলে সবং-এর একটা বিরাট বেল্ট একটা বেসিন এলাকায় পরিণত হয়েছে। বিষ্ণুপুর এলাকার একটা বিরাট অঞ্চল এবং পটাশপুরের একটা বিরাট অঞ্চলও বেসিনে পরিণত হয়ে গিয়েছে। যে সমস্ত বেল্টের জল কেলেঘাই দিয়ে পাশ করত, কেলেঘাই দিয়ে তা পাশ করতে পারছে না, এর রিভার বেড উঁচু হয়ে গিয়েছে। এর ফলে সেলমাবাদ,

তালডিয়ার প্রভৃতি আজকে বেসিনে পরিণত হয়ে গিয়েছে। আপনার কাছে অনুরোধ, এই সমস্ত ড্রেনেজের কাজ সম্পূর্ণ করুন। এই বলে এই ব্যয়বরাদ্দ সমর্থন করে শেষ করছি।

**শ্রী সৈয়দ মহঃ মসি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় মন্ত্রী মহাশয় সেচ ও জল বিভাগের যে ব্যয়-বরাদ্দ এখানে উত্থাপন করেছেন, আমি তাকে সমর্থন করে কয়েকটি কথা বলছি। আমাদের বিরোধী দলের মাননীয় সদস্যরা যে বক্তব্য এখানে রেখেছেন, আমি সেগুলি ধৈর্য সহকারে শুনেছি। তাদের সেই বক্তব্যের মধ্যে যুক্তিযুক্ত কিছু আছে বলে আমার মনে হয়নি। কাজেই সেদিক থেকে তাদের বক্তব্যের কোনও সারবত্তা আছে বলে আমি মনে করিনা। মাননীয় মন্ত্রী মহাশয় যে দৃষ্টিভঙ্গিতে এই বাজেট বরাদ্দ এখানে পেশ করেছেন, মূলত সেই দৃষ্টিভঙ্গির জন্য আমি তাকে সমর্থন করছি। আমরা অতীতে কি দৃষ্টিভঙ্গি দেখেছি? কংগ্রেস সরকারের যে দৃষ্টিভঙ্গি ছিল সেটা হচ্ছে জনবিরোধী, মুষ্টিমেয় কতকগুলি জোতদার জমিদার মহাজনের স্বার্থের দিকে লক্ষ্য রেখে তারা সমস্ত নীতি এবং কার্যক্রম গ্রহণ করত। আর বামফ্রন্ট সরকারের যে নীতি, সেই নীতি হচ্ছে জনগণের স্বার্থকে রক্ষা করা। সেই দৃষ্টিভঙ্গিকে সামনে রেখে মাননীয় মন্ত্রী মহাশয় যে ব্যয়-বরাদ্দ এখানে রেখেছেন তাকে আমি সমর্থন করছি। মাননীয় সদস্য কাশীবাবু আমাদের সেচ সেবিত এলাকা সম্পর্কে অন্যান্য প্রদেশের সঙ্গে তুলনা করলেন। আপনাদের লজ্জা করেনা। স্বাধীনতার পরে যে কাজ আপনাদের করা উচিত ছিল, সেটা আপনারা করেন নি। পশ্চিমবঙ্গে ৮ বছর এবং মাঝখানে কিছুদিন বাদ দিলে বাকি সময়ে আপনারা নিরবিচ্ছিন্ন ভাবে রাজত্ব করেছেন। ১৯৫০-৫১ সাল পর্যন্ত যে সমস্ত সেচ সেবিত এলাকা ছিল সেটা হচ্ছে শতকরা ১৫ ভাগ। অর্থাৎ মোট জমির আবাদ অংশ ছিল ১৫ ভাগ এবং ১৯৭৭ সাল পর্যন্ত সেটাকে ৫ ভাগ বাড়িয়ে আপনারা করেছিলেন ২০ শতাংশ। কংগ্রেসের ২৬ বছরের রাজত্বে আপনারা ২০ শতাংশ করেছিলেন। আর বামফ্রন্ট সরকারের ৮ বছরে তাকে বাড়িয়ে ৪০ শতাংশ নয়, ৪৯ শতাংশে নেওয়া হয়েছে সেচ সেবিত এলাকায়। কাজেই আপনাদের এই সব কথা বলার আগে লজ্জা হওয়া উচিত। আমরা যা করেছি সেটা আপনারা কল্পনা করতে পারবেন না। বামফ্রন্ট সরকারের যে ভূমিকা সেই ভূমিকায় সেচের ক্ষেত্রে অগ্রাধিকার দেওয়া হয়েছে। গ্রামাঞ্চলে কাজের ক্ষেত্রে কাশীবাবু এন.আর.ই.পি, আর.এল.ই.জি.পি'র কথা বললেন। আমরা সমস্ত কৃষির ক্ষেত্রে অগ্রাধিকার দিয়েছি। সে জন্য বামফ্রন্ট সরকারের এই বাজেটকে গোটা পশ্চিমবঙ্গের মানুষ আশীর্বাদ হিসাবে গ্রহণ করেছে। মাননীয় সদস্য ডঃ জয়নাল আবেদিন মোটা মোটা বই নিয়ে এসে নিজেকে খুব পন্ডিত বলে বোঝাতে চেয়েছেন। তিনি দামোদর ভ্যালির কথা, টেনেসি রিভার পরিকল্পনার কথা বললেন। টেনেসি রিভার পরিকল্পনা যেটা করা হয়েছিল সেটা মূলত বন্যা নিয়ন্ত্রণের জন্য করা হয়েছিল। আমি তাকে জিজ্ঞাসা করি, আপনি বিশিষ্ট নদী বিশেষজ্ঞ ভর্দুইনের নাম শুনেছেন? তিনি দামোদরের উপরে ৮টি ড্যাম করার কথা লিখেছিলেন। ৭টি বড় এবং একটি ছোট ড্যাম হবে। তার মধ্যে ৪টি ড্যাম তৈরি করা হয়েছে। বাকি ৪টি ড্যাম কেন তৈরি করা হয়নি সে সম্পর্কে দেশের মানুষকে আপনাদের কৈফিয়ৎ দিতে হবে।

[6-50—7-00 P.M.]

লজ্জা লাগে না? আপনারা বলেছেন বন্যা প্রতিরোধ পরিকল্পনা, দামোদর পরিকল্পনা যে

উদ্দেশ্যে করা হয়েছিল, তার থেকে অনেক সরে এসেছেন সেচ পরিকল্পনা করেছেন, নদীতে যে সমস্ত বালি জমছে, সেই বালি পরিষ্কার করার কোনও ব্যবস্থা করেন নি গত ৩০ বছর ধরে। কাজেই সেদিক থেকে টাকাগুলোকে সব মেরেছেন। লজ্জা করেনা, দামোদর পরিকল্পনা করেছেন, কমান্ড এরিয়া বাড়িয়েছেন, অথচ জল দেবার কোনও ব্যবস্থা করেন নি। কমান্ড এরিয়া বাড়িয়েছেন জলের ব্যবস্থা করেন নি, জল যাবে কোথায়, জল টেল এন্ডে হুগলিতে জল কি করে যাবে? আরও যে ড্যাম করার কথা ছিল, তা করেন নি। এই সমস্ত চিন্তা করে পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার এই পাঞ্চেৎ ড্যামকে আরও পাঁচ ফুট উঁচু করার জন্য একটা প্রস্তাব দিয়েছিলেন কিন্তু লজ্জা লাগেনা ওনাদের, সেই পাঞ্চেৎ ড্যামকে আরও পাঁচ ফুট উঁচু করার যে প্রস্তাব, সেই প্রস্তাবকে কেন্দ্রীয় সরকার কোনও অনুমোদন দেন নি। তার জন্য পশ্চিমবাংলার মানুষের কাছে ওদের কৈফিয়ত দিতে হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই ডি.ভি.সি. মোট মূলধনের ৫১ ভাগের বেশি টাকা পশ্চিমবঙ্গ সরকারের আছে, কিন্তু তার যে ম্যানেজমেন্ট, সেই ম্যানেজমেন্টের ক্ষেত্রে পশ্চিমবঙ্গ সরকারের কোনও ভূমিকা নেই এবং তাদের এই জনবিরোধী নীতির জন্য, কেন্দ্রীয় সরকারের এই পরিকল্পনার জন্য পশ্চিমবঙ্গের মানুষ সেচের ক্ষেত্রে এই অসুবিধা ভোগ করছে এবং এছাড়াও আপনি জানেন যে এই ডি.ভি.সি. পরিকল্পনার ক্যাচমেন্ট এরিয়ার সমস্ত জঙ্গলকে কেটে সাফ করে দেওয়া হয়েছে, নতুন বনাঞ্চল তৈরি করার কোনও ভূমিকা আপনারা পালন করেন নি। ফলে সেই সমস্ত ভূমি ক্ষয় হয়ে গিয়ে যে সমস্ত জলাধার ছিল, সেই জলাধার সিলটেড হয়ে গেছে, জল ধারণের কোনও ক্ষমতা নেই এবং সেইগুলোকে পরিষ্কার করে আরও বেডগুলোকে জল ধারণের ক্ষমতা যাতে আরও বাড়ে তার দায়িত্ব কেন্দ্রীয় সরকারের এবং কেন্দ্রীয় সরকার সেই দায়িত্ব পালন করেন নি। তার জন্য পশ্চিমবাংলার মানুষ আপনাদের এই ভূমিকার কথা জেনে আপনাদের ঝেঁটিয়ে বিদায় করে দিয়েছে পশ্চিমবাংলা থেকে। বলছেন, গঙ্গা ভাঙন। জানেন গঙ্গা ভাঙনের কথা? গঙ্গা ভাঙনের জন্য ফরাক্কা থেকে জলঙ্গী পর্যন্ত হাজার হাজার মাইল গঙ্গা গর্ভে চলে গেছে। নদীর পাড় ভাঙনের এই যে সমস্যা, সেটা সকলেই আপনারা জানেন এবং কেন্দ্রীয় সরকার বলেছেন যথেচ্ছ ভাবে গঙ্গা দূষণের জন্য টাকা দিচ্ছেন। গঙ্গার জল সমস্ত বিহার, উত্তরপ্রদেশ যথেচ্ছ ভাবে গঙ্গাকে বেঁধে দিয়ে তাকে ব্যবহার করেছে এবং তার জন্য পশ্চিমবাংলার মানুষকে—কারণ আমরা সর্বশেষে আছি, তার জন্য আমাদের যথেষ্ট অসুবিধা হচ্ছে এবং তাদের এই ফল্টি পরিকল্পনার জন্য আজকে এই অবস্থার সৃষ্টি হয়েছে। ফরাক্কার পরিকল্পনা ক্রটিপূর্ণ থাকার জন্য, আজকে গঙ্গার ভাঙন দেখা দিচ্ছে এবং সেই গঙ্গা ভাঙনের জন্য দায়ী হচ্ছেন কেন্দ্রীয় সরকার। ফলে এই সমস্ত দায়িত্ব কেন্দ্রীয় সরকারকে নিতে হবে। মাননীয় স্পিকার মহাশয়, আপনি জানেন প্রীতম সিং কমিশনের রিপোর্টের ভিত্তিতে ১৯৮ কোটি টাকা আমরা চেয়েছিলাম, এমন কি রিকাসটের জন্য ১২ কোটি টাকা চেয়েছিলাম, সেই টাকাও কেন্দ্রীয় সরকার অনুমোদন দেননি। একটা পয়সাও দেননি। গঙ্গা এবং ভাগিরথী এক হয়ে যদি যায় তাহলে শুধু মুর্শিদাবাদ নয়, কলকাতা বন্দরেরও বারোটা বেজে যাবে। কাজেই সমস্ত কিছুর জন্য কেন্দ্রীয় সরকারের কাছে যা দাবি করেছিলাম, কেন্দ্রীয় সরকার কোনও দাবি আমাদের গ্রহণ করেনি। কাজেই গত ৩০/৩৩ বছর কংগ্রেসিদের জনবিরোধী যে নীতি, জোতদার, জমিদার এবং মহাজন ঘেঁষা যে নীতি, সেই নীতির জন্য অনিবার্য পরিণতিতে এসে দাঁড়িয়েছে। তাদের সেচের ক্ষেত্রে দৃষ্টিভঙ্গিটা রাখার জন্য আজকে সমস্ত কিছু—যত

সেচের ক্ষেত্রে যে ত্রুটি দেখা দিচ্ছে, তাকে ঠেকা দেবার জন্য এই সমস্ত অসুবিধার মধ্যেও পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার গত আট বছর ধরে যা করেছেন পশ্চিমবাংলার মানুষ তার জন্য বামফ্রন্ট সরকারকে সাধুবাদ দিচ্ছে এবং সেই দৃষ্টিভঙ্গি রেখে মন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দ দাবি এখানে পেশ করেছেন, তাকে আবার আমি পূর্ণ ভাবে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী লালবিহারী ভট্টাচার্য :** মাননীয় স্পিকার স্যার, আমি প্রথমেই সেচ বিভাগের মাননীয় মন্ত্রী মহোদয় যে ব্যয় বরাদ্দের দাবি পেশ করেছেন তাকে সমর্থন করছি। স্যার, এই প্রসঙ্গে আমি আমার কয়েকটি বক্তব্য রাখতে চাই। আমার প্রথম কথা হচ্ছে, বিরোধী পক্ষের মাননীয় সদস্যরা দীর্ঘক্ষণ ধরে বড় বড় কথা বলে গেছেন, কিন্তু তাঁরা কেউ একবারও বললেন না যে, ১৯৪৭ সালে ভারতবর্ষ স্বাধীন হবার পর থেকে একটানা দীর্ঘ দিন তাঁরা এই রাজ্যে রাজত্ব করে কি করে গেছেন। ডাঃ জয়নাল আবেদিন সাহেব অনেক দিনের পুরনো সদস্য, তিনি আজকে এখানে দীর্ঘক্ষণ বক্তৃতা রেখেছেন, কিন্তু তাঁর বক্তৃতার মধ্যেও আমি দেখলাম পুরনো বস্তা-পচা বুলি ছাড়া আর কিছু নেই। স্বাধীনতার পর থেকে দীর্ঘ কংগ্রেসি রাজত্বকালে সেচের ব্যাপারে পশ্চিমবাংলা অবহেলিত ছিল। কংগ্রেসি আমলে যেটুকু সেচ ব্যবস্থা হয়েছিল তাতে কোনও বৈজ্ঞানিক দৃষ্টিভঙ্গি ছিল না, কোনও পরিকল্পনা ছিল না। পরিকল্পনা বিহীনভাবে কোন মন্ত্রীর এলাকায় করলে কে বেশি ভোট পাবে, কার ইনফ্লুয়েন্স বাড়বে ইত্যাদি দৃষ্টিভঙ্গি নিয়ে সেচ ব্যবস্থা করা হয়েছিল। এমন উদাহরণও আছে যে, কোনও একজন মন্ত্রীর শ্বশুরের জমি চলে যাচ্ছিল বলে সেই জায়গাকে বাদ দিয়ে অন্য জায়গায় সেচ ব্যবস্থার জন্য কাজ করা হয়েছিল। মাননীয় স্পিকার স্যার, বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর পরিকল্পনা মাফিক, বৈজ্ঞানিক দৃষ্টিভঙ্গি অনুযায়ী সেচ ব্যবস্থা গড়ে তোলার প্রচেষ্টা নেওয়া হচ্ছে। এ বিষয়ে আমি একটা নজির উপস্থিত করতে চাই। যে সব জায়গায় খুব বেশি নদী-নালা নেই সে সব জায়গায় আমরা ক্ষুদ্র সেচ ব্যবস্থার মাধ্যমে বা পরিকল্পনার মাধ্যমে সেচ ব্যবস্থা করছি। ক্ষুদ্র সেচ পরিকল্পনার মাধ্যমে ১৯৮৫-৮৬ সালে প্রায় ৭৫ হাজার হেক্টর জমিতে সেচের ব্যবস্থা করা হয়েছে। এন.আর.ই.পি এবং আই.আর.ডি.পি.'র মাধ্যমে ৯ হাজার হেক্টর জমিতে সেচের ব্যবস্থা করা হয়েছে এবং বড় ও মাঝারি সেচ প্রকল্পের মাধ্যমে ১২.৭২ হাজার হেক্টর জমিতে সেচের ব্যবস্থা করা হয়েছে। কংগ্রেসি সদস্যরা এটা একবারও উল্লেখ করলেন না। অবশ্য তাঁরা কি করে বলবেন, কারণ তাঁরা তো ভাবতেই পারেন না যে, এই সামান্য সময়ের মধ্যে এতখানি সেচ ব্যবস্থা করা যেতে পারে! ১৯৮৬-৮৭ সালে এন.আরই.পি. এবং আই.আর.ডি.পি.'র মাধ্যমে ৯ হাজার হেক্টর, বড় ও মাঝারি সেচ প্রকল্পের মাধ্যমে ১৪.৭৫ হাজার হেক্টর জমিতে সেচ দেওয়া যাবে বলে আমরা আশা করছি। কেন্দ্রের অসহযোগিতা সত্ত্বেও, রাজ্যের সীমিত ক্ষমতা সত্ত্বেও বামফ্রন্ট সরকারের যে সদিচ্ছা আছে এবং তাঁরা যে সেচের উপর যে গুরুত্ব আরোপ করেছেন তা উপরুক্ত পরিসংখ্যান থেকেই সহজে বোঝা যায়। জনসংখ্যা বৃদ্ধির সাথে তাল রেখে পশ্চিমবঙ্গের ভূপৃষ্ঠ ও ভূগর্ভে সঞ্চিত জলের কথা মনে রেখে ঠিক হয়েছে যে, বড়, মাঝারি ও ছোট সেচ প্রকল্পের মাধ্যমে ৬১ লক্ষ ১০ হাজার হেক্টর জমিতে সেচের সম্ভাবনা সৃষ্টি করে তুলতে হবে। বড় ও মাঝারি প্রকল্পের মাধ্যমে ২৩ লক্ষ ১০ হাজার হেক্টর জমিতে এবং ক্ষুদ্র সেচের মাধ্যমে ৩৮ লক্ষ হেক্টর জমিতে জল

[7-00—7-10 P.M.]

সেচের ব্যবস্থা করা যেতে পারে। ভূপৃষ্ঠ থেকে ১৩ লক্ষ এবং ভূগর্ভ থেকে ২৫ লক্ষ হেক্টর জমিতে জল সেচের ব্যবস্থা করা হচ্ছে। বিগত চার বছরে বড় ও মাঝারি সেচ প্রকল্পের মাধ্যমে অতিরিক্ত যে সেচের ব্যবস্থা করা হয়েছে তার উদাহরণ আমি এখানে উল্লেখ করছি। ১৯৮২-৮৩ সালে ২২.৮৩ হাজার হেক্টর, ১৯৮৩-৮৪ সালে ২০.৮৫ হাজার হেক্টর, ১৯৮৪-৮৫ সালে ১২.৭২ হাজার হেক্টর, ১৯৮৫-৮৬ সালে ১৪.৭৫ হাজার হেক্টর জমিতে অতিরিক্ত সেচের ব্যবস্থা করা হয়েছে। খরা-প্রবণ এলাকায় বিশেষ গুরুত্বপূর্ণ মাঝারি সেচ প্রকল্পের কাজ সম্পূর্ণ হয়ে এসেছে, যেমন, সাহারজোড়, তারগোনিয়া, বরাভুম, পারগা এবং তুরগা সেচ প্রকল্পের নাম এই প্রসঙ্গে উল্লেখ খরা যেতে পারে। অন্য গুরুত্বপূর্ণ প্রকল্পগুলি সম্বন্ধে আমার পূর্ববর্তী বক্তা বলেছেন। সুতরাং সেই প্রসঙ্গে আর যাচ্ছি না। তিস্তা প্রকল্পের কাজ দেরি হওয়ার কারণ হচ্ছে কেন্দ্রের অসহযোগিতা, কেন্দ্রের টাল-বাহানা এবং কেন্দ্রীয় সরকার টাকা না দেওয়ার জন্য। শুধু তাই নয়, আরও বাধা আছে। ঐ অতবড় প্রকল্পের জন্য যে পরিমাণ সিমেন্টের প্রয়োজন সেই পরিমাণ সিমেন্ট সময় মতো সরবরাহ করা হয়নি। এটাও কেন্দ্রীয় সরকারের টাল-বাহানা। মাননীয় বিরোধী পক্ষের সদস্যরা তো এ ব্যাপারে একবারও উল্লেখ করলেন না? কারণ উল্লেখ করলে যে তাদের চাকরি চলে যাবে, রাজীব গান্ধী কান ধরে অন্য জায়গায় বসিয়ে দেবেন। এইজন্য কেন্দ্রীয় সরকারের সমালোচনা করতে ওনারা ভয় পান। ঐ বিরোধী পক্ষে যাঁরা বসে আছেন (মানে কংগ্রেস) তাঁরা দেশের শত্রু বলে আমি মনে করি। এই তিস্তা প্রকল্পের ব্যাপারে গত বছর ২০ কোটি টাকা কেন্দ্রীয় সরকারের কাছ থেকে চাওয়া হয়েছিল। যেখানে রাজ্য সরকার ১৫০ কোটি টাকা খরচ করেছে সেখানে কেন্দ্রের কাছ থেকে পাওয়া গেছে মাত্র ৫ কোটি টাকা। এর উপরও বিরোধী পক্ষের মাননীয় সদস্যরা কি করে নির্লজ্জের মতন, বেহায়ার মতন বড় বড় কথা বলেন? সুতরাং লজ্জা করা উচিত। আমি আরও কেন্দ্রীয় সরকারের বাধার কথা উল্লেখ করতে চাই। আমাদের বামফ্রন্ট সরকারের শুভ ইচ্ছা থাকা সত্ত্বেও কাজটি অগ্রসর হচ্ছে না। বাঁকুড়া জেলায় শালী নদীর উপরে দুটি ব্যারেজ হয়েছে, শুধু বাকি ক্যানেল তৈরি করা। এখন এখানেও কেন্দ্রে বাধা। যেদিক থেকে ক্যানেলটি যাবে সেদিকটা হচ্ছে ফরেস্টের জমি। মাননীয় মন্ত্রী মহাশয় জানেন আমরা এ ব্যাপারে বারবার রাইটার্স বিলডিংস-এ গেছি। সেখান থেকে বলা হয়েছে এটা ফরেস্টের জমি, কেন্দ্রীয় সরকারের পারমিশন এ ব্যাপারে নিতে হবে। তাদের একজন অফিসার আছেন, চিফ কনসারভেটার অফ ফরেস্ট, তিনি বললেন জয়েন্ট ইন্সপেকশন করতে হবে। এইরকম ভাবে ২ বছর টাল-বাহানা করে চলে গেল। ওখানকার জন-রোষ যখন বিক্ষোভে ফেটে পড়ল তখন আমরা মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে অনুরোধ করলাম এ ব্যাপারে হস্তক্ষেপ করতে। তিনি সাবজেক্ট টু অ্যাপ্রুভাল দিয়ে ক্যানেল কাটার অনুমতি দিলেন। এখন সেই ক্যানেল কাটা হয়েছে। সুতরাং এর জন্য কেন্দ্রীয় সরকার দায়ী। আমার আর সময় নেই। পরিশেষে আমি এই বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শশাঙ্কশেখর মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার সামনে আজকে আমাদের শ্রদ্ধেয় মাননীয় সেচ মন্ত্রী মহাশয় এই পশ্চিমবাংলার কয়েক কোটি মানুষের জীবন রক্ষাকারি এবং প্রাণ রক্ষাকারি সেচ প্রকল্পের জন্য যে ব্যয়-বরাদ্দ উপস্থাপিত করেছেন আমি তাকে

অন্তরের অন্তঃস্থল থেকে শ্রদ্ধা জানিয়ে, স্বাগত জানিয়ে সমর্থন করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের এই ভাষণ ভাস্কর ডাক্তার জয়নাল আবেদিন সাহেব খুব বড় বড় কথা বললেন। আর তার ঐদিকে বসে আছেন ক্ষুদিরাম ভাই, ডাঃ মানস ভুঁইয়া—তিনিও কেলেঘাইয়ের উপর জীবন-পাত করে দিলেন। তিনি বললেন কেলেঘাইতে লিফট ইরিগেশনের জন্য হাজার-হাজার পাম্প পড়ে আছে, বামফ্রন্ট সরকার জল দিতে পারছে না। আমি বলব, ভাই ক্ষুদিরাম জল দেবে কোথা থেকে? কংসাবতীতে যে জল আছে তার পেরিনিয়াল ফ্লো নেই। ক্যাচমেন্ট এরিয়া থেকে যে জল আসে তা কেলেঘাইকে দিতে হলে আরও ৩।৪টি বাঁধ কংসাবতীর উপর করতে হবে। কংসাবতীর উপর ৩।৪টি বাঁধ করার সামর্থ্য বামফ্রন্ট সরকারের যদি থাকত তাহলে নিশ্চয়ই আরও ২।৩টি জল রক্ষাকারি বাঁধ তৈরি করা হত।

এখানে ড্যামের মধ্যে এই রকম ৩৪টি বাঁধ আছে। আমরা যদি ময়ূরাক্ষী কংসাবতী এই সমস্ত বাঁধেও জল ধারণ করতে পারতাম, অপর দিকে আমার আর একটা বক্তব্য ছিল—এঁরা ভাল করেই জানেন—ওঁরা বলেছেন কন্ট্রাকটর ভাইয়েরা আর অফিসার ভাইয়েরা সব লুটেপুটে খেয়ে নিয়েছে। তার মানে আমরা যারা বামপন্থী, সরকারে এসেছি, যারা বামফ্রন্ট সরকারের পক্ষ থেকে এই সরকার তৈরি করেছে, মাঠে, ঘাটে, জলে, কাদায়, নানারকম মানুষের সমস্যার মধ্যে দিয়ে সরকারি গদিতে এসে বসেছে ডাঃ জয়নাল আবেদিন সাহেব তাদের কথা জানেন, কিন্তু ওনার চাকরি রক্ষার জন্য উনি অভিজ্ঞ লোক হয়ে অভিজ্ঞতা থাকা সত্ত্বেও এই অনভিজ্ঞতার ভান করছেন। আমাদের মন্ত্রী মহাশয়কে ওঁর একটা কুর্নিশ করা উচিত ছিল। আমি এরপর আর ওঁদের কথা বলছি না, সেচ ব্যবস্থার সম্বন্ধে দু-একটা কথা আপনার কাছে নিবেদন করতে চাই। সমস্ত চাষে জল দেবার জন্য আমাদের সাহায্যের এই পরিমাণে হবে না, আরও অনেক টাকা দরকার। কৃষকেরা যে জল অপচয় করে সেই অপচয় বন্ধ করতে হবে। রেভিনিউ অ্যান্ড ইঞ্জিনিয়ারিং এর ব্যবস্থা করতে হবে, মেকানাইজড ইরিগেশনের উন্নতি করতে হবে, এবং দারকেশ্বর ও গন্ধেশ্বরী নদীর বাঁধ দেওয়ার ব্যবস্থা করতে হবে। কংসাবতী প্রোজেক্টকেও আমাদের কুমারী নদীর সঙ্গে যুক্ত করে ড্যামে বাঁধ বাড়াতে হবে এবং জলাধারগুলিতে জল সঞ্চয়ের ব্যবস্থা করতে হবে। আমরা আমাদের সীমিত ক্ষমতার মধ্যে যা করেছি এটা কোনওদিন কেউ করতে পারেন নি।

**শ্রী আনিসুর রহমান বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সেচ এবং জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় আজ যে বাজেট বরাদ্দের প্রস্তাব এখানে রেখেছেন তাকে আমি সমর্থন করে দু-একটি কথা বলতে চাই। আমি শুরু করতে চাই ১৯৭৪ সালে কংগ্রেসি সেচ মন্ত্রী শ্রী বরকত গণিখান সাহেবের সেচ বিভাগের উপর ভাষণ দিয়ে। সেই ভাষণে তিনি বলেছিলেন 'জলের অনুসন্ধান এবং বন্যা নিয়ন্ত্রণের ব্যাপার এই বিভাগে একটা সমস্যা। একদিন গেছে, আগে হিসাব করা হয়েছিল গোটা পশ্চিমবঙ্গে এই সমস্যার সমাধানের জন্য ৫১৭ কোটি টাকার দরকার। বলা বাহুল্য অর্থের অভাবে সেই কাজ তেমন সন্তোষজনক হয়ে ওঠেনি।' তাহলে বোঝা যায় এই ভাবে রাজ্যগুলিকে বঞ্চনা করার ফলে—কেন্দ্র কর্তৃক—সেচ, বন্যা নিয়ন্ত্রণ ব্যবস্থা সংগত নয়। আবার সপ্তম অর্থকমিশন পশ্চিমবঙ্গে ৩২৫ কোটি টাকা বরাদ্দ করেছেন, তাও তাঁরা দেন নি। বিভিন্ন সদস্য বললেন তাঁরা তাঁদের জেলায় সেচের জন্য ব্যারেজ প্রকল্প গ্রহণ করতে চলেছেন। কিন্তু কেন্দ্রীয় সরকারের সেচ বিভাগের মন্ত্রী টেকনিক্যাল

অ্যাডভাইসরি কমিটি করে পশ্চিমবঙ্গের বিভিন্ন যে প্রকল্পগুলি আছে তার অনুমোদনের নামে আটকে রেখেছেন। তাঁরা যদি দয়া করে দিল্লিতে সেগুলি একটু বলেন, কেন্দ্র যদি একটু তাড়াতাড়ি অনুমোদন দেন তাহলে পশ্চিমবঙ্গে সেচ, বন্যা-নিয়ন্ত্রণ, হতে পারে। কাশীবাবু যেন একটু বিবেচনা করে দেখেন। যেমন সুবর্ণরেখার ব্যারেজ প্রোজেক্টের কথা মাননীয় সদস্য মানসবাবু বললেন যে আমাদের মেদিনীপুরে কিছু করা হল না। যান না,

[7-10—7-20 P.M.]

এগুলোর অনুমোদন দিল্লি গিয়ে নিয়ে আসুন না! তাহলে তো এই কাজগুলি হতে পারে। আজকে কংসাবতী প্রোজেক্টের ব্যাপারটা দিল্লির টেকনিক্যাল অ্যাডভাইসরি কমিটির অনুমোদনের জন্য পড়ে আছে। এটা পেলে পশ্চিমবঙ্গের যথেষ্ট সুবিধা হত। ১৯৫৯ সালের প্রচন্ড বন্যার পর তৎকালীন কংগ্রেসি সরকার সর্দার মানসিং মহাশয়ের নেতৃত্বে একটা বন্যা প্রতিরোধ কমিটি করেছিলেন। সেই কমিটি যে সুপারিশ করেছিলেন সেটা পর্যন্ত আপনারা কার্যকর করেন নি। ফলে দেখতে পাচ্ছি, বর্ষার সময় পশ্চিমবঙ্গের বিভিন্ন জায়গা এখনও ডুবছে। আজকে তাঁদের পাপের প্রায়শ্চিত্ত আমাদের করতে হচ্ছে। ২৪ পরগনা জেলার বসিরহাট, বাদুরিয়া, স্বরূপনগর অঞ্চলে ৬০ হাজার বিঘা জমির একটি বিল আছে। লক্ষ লক্ষ মানুষ তার চারিদিকে বাস করেন। সেই বিলটা এক'শ বছর ধরে ব্রিটিশ আমল থেকে ডুবছে। ৩০ বছরের কংগ্রেস শাসনকালে তাঁরা সেখানে কিছুই করেন নি। শুধু পাঁচ বছর অন্তর সেখানে মানুষদের কাছে গিয়ে বলেছেন—এবার তোমাদের জন্য খাল কেটে দেব, এইভাবে ধাপ্পা দিয়ে তাঁরা ৩০ বছর কাটিয়েছেন। বামফ্রন্ট সরকার ১৯৭৭ সালে ক্ষমতায় এসেই সেই বিল সংস্কারের প্রকল্প গ্রহণ করেছেন। ১ কোটি ৩৪ লক্ষ টাকা ব্যয়ে সেই খালটি আজকে সংস্কারের ব্যবস্থা হয়েছে। কিন্তু সমস্যাটা এখনও দূর হয়নি, কারণ সমস্যাটা হল, স্যার আপনি জানেন, বর্ষাকালে বাংলাদেশের অতিরিক্ত জল এসে উত্তর ২৪-পরগনার অনেক এলাকায় ঢুকে যাচ্ছে। তার কিছু জল আমরা নিশ্চয়ই ইরিগেশনের কাজে লাগাচ্ছি, কিন্তু সেখানে ২ হাজার থেকে ৪ হাজার কিউসেক জল আসে। কাজেই আজকে সেই অতিরিক্ত জলটা নিয়ন্ত্রণ করতে হবে। সেখানে একটি খাল কাটা হয়েছে, কিন্তু জলটা এখনও সম্পূর্ণভাবে নিয়ন্ত্রিত হচ্ছে না। সেখানে একদিকে বাখরার খাল এবং আর একদিকে কৈজুরি খাল রয়েছে। আজকে সেই খাল দুটি কেটে যদি ইছামতীতে ফেলা যায় তাহলে বাংলাদেশের ঐ জল নিয়ন্ত্রণ করা যায়। তাছাড়া ওখানকার সোনাই নদীতে যদি ফ্লাড কন্ট্রোল গেট করা যায় তাহলেও বাংলাদেশের ঐ বাড়তি জলটা নিয়ন্ত্রণ করা যায়। পুরানো যে খালটি সেখানে আছে, সে ব্যাপারে সর্দার মানসিং কমিটির রিপোর্টে সুপারিশ করা হয়েছিল যে, ইছামতী নদীর সংস্কার করা প্রয়োজন, কারণ তা না হলে ঐ খালের দুই পাশে যে বিলগুলি আছে সেগুলো ডুবে যাবে এবং তার সুইচগুলি নষ্ট হয়ে যাবে। ১৯৬০ সালের পর তাঁরা অনেক বছর রাজত্ব করেছেন, প্রায় ৬৭ সাল পর্যন্ত, কিন্তু সেসব কিছুই তাঁরা করেন নি। আজকে তাঁরা অন্যের দোষ দিচ্ছেন! সেখানে বাঁধ দিয়ে মানুষের যথেষ্ট উপকার করা হয়েছে, কিন্তু সেখানে চাষীদের ফসল উত্তর থেকে দক্ষিণে এবং দক্ষিণ থেকে উত্তরে নিয়ে আসার ব্যাপারে ট্রান্সপোর্টেশনের যথেষ্ট অসুবিধা হচ্ছে। এক্ষেত্রে উপযুক্ত ব্যবস্থা গ্রহণ না করলে সেখানকার মানুষদের কোনও উপকার হবে না। এইসঙ্গে বলতে চাই যে, সেখানে অনেক জমি বামফ্রন্ট

সরকার অধিগ্রহণ করেছিলেন, কিন্তু সেইসব জমির ক্ষতিপূরণ আজও দেওয়া হয়নি। অবশ্য কিছু কিছু দেওয়া শুরু হয়েছে। আজকে পশ্চিমবঙ্গের বিভিন্ন নদীতে জোয়ারের সময়, বিশেষ করে বর্ষার সময় ভাঙ্গন সৃষ্টি হয়। তার ফলে নদীগুলির দুই পাশের মানুষজন এবং ফসলের যথেষ্ট ক্ষতি হয়। সেই কারণে আজকে বন্যা নিয়ন্ত্রণ, জল নিয়ন্ত্রণের সাথে সাথে এই ভাঙ্গন প্রতিরোধ করাটাও একান্তভাবে প্রয়োজন। অনেকে বলছেন যে, ঐ গঙ্গা প্রকল্প অনুমোদনের জন্য পড়ে আছে। সেটা নিয়ে যাঁরা এখানে চেঁচাচ্ছেন তাঁরা তো সেখানে বলে কয়ে এখানকার নদীগুলির ভাঙ্গন প্রতিরোধের ব্যাপারে একটু উপকার করতে পারেন। আজকে ইছামতী নদীর ক্ষেত্রে কোনও কোনও মৌজার কিছু কিছু জায়গায় এই কাজটা বামফ্রন্ট সরকারের আমলে হয়েছে। অবশ্য সেখানে কিছু কিছু কাজ এখনও বাকি আছে। কিন্তু আমরা দেখেছি যে, কাটাবাগান, দুর্গাপুর, নলাবড়াতে ইছামতী নদীর ভাঙ্গন রোধের কাজের জন্য গত বছর টেন্ডার গ্রহণ করা হয়েছে। জিনিসের দাম বেশি হয়ে গেছে বলে কনট্রাকটাররা কাজ করতে পারছে না। তাদের মর্জির উপর হাজার হাজার মানুষের জীবন-মরন এবং গরিব চাষীদের ফসল নির্ভর করবে? আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে আবেদন করব তিনি যেন এই ব্যাপারটা একটু দেখেন। পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার যে ভাবে এই সীমিত ক্ষমতার মধ্যে থেকেও প্রকল্প গ্রহণ করছেন তার জন্য সকলের ধন্যবাদ দেওয়া উচিত। এই প্রকল্পগুলি বিভিন্ন কমিশন, কমিটি কংগ্রেস আমলে সুপারিশ করেছিল, কিন্তু তাঁরা তার কিছু করেন নি। বামফ্রন্ট সরকার সেইগুলি করছে এবং আরও করার চেষ্টা করছে। এই কথা বলে বাজেটকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** স্পিকার স্যার, আমার বাজেট উত্থাপন করার ঠিক পরেই আলোচনার সুবিধার জন্য আমি দু-একটি কথা বলেছিলাম। সেই আলোচনার মধ্যে কাশীনাথ মিশ্রের কয়েকটি কাট মোশনের উত্তর দেওয়া হয়ে গেছে। তিনি প্রথমে কাট মোশনের মাধ্যমে বলেছেন "পশ্চিমবঙ্গের সেচ ও জলপথ এবং জল সংরক্ষণ বাঁধ সংস্কার করতে সরকারি ব্যর্থতা।" এর জবাব আমি দিয়ে দিয়েছি। তারপর উনি বলেছেন "বাঁকুড়া জেলার কতকগুলি এলাকাতে বোরো চাষের জন্য ঘোষণা অনুযায়ী জল সরবরাহ না করেই সরকার সেচ কর আদায় করছেন।" আদৌ বোরো চাষের পরিকল্পনা ঠিক করা হয় নি। অন্য জায়গায় বোরো চাষের জল দেওয়া হয়েছে। বোরো চাষের জল কোথায় কোথায় যাবে সেই ব্যাপারে একটা কমিটি আছে তারা বসে ঠিক করে দেয়। বাঁকুড়া জেলাতে বসে এটা ঠিক করা হয়েছে। সেখানকার রাজ্য স্তরে একটা গাইড লাইন ঠিক করে করা হয়েছে। এখানে বলা হয়েছে বোরো চাষের জন্য সেস কর আদায় করা হয়। এই পর্যন্ত সেস কর আদায় করা হয় নি। ভবিষ্যতে করা হবে কিনা সেটা ভেবে দেখতে হবে। সুতরাং এটা যে কাট মোশনে বলা হয়েছে এটা ঠিক কথা নয়। আপার কংসাবতী প্রোজেক্টের হেড অফিস স্থানান্তরিত করার ব্যাপারে কাট মোশনে বলা হয়েছে। আপার কংসাবতী প্রোজেক্টের কাজ এখনও শুরু হয় নি, এটা এখন অনুমোদনের অপেক্ষায় আছে। সুতরাং অফিস স্থানান্তরিত করার কোনও প্রশ্ন এখানে আসে না। তারপর বাঁকুড়া জেলার দ্বারকেশ্বর নদ সহ গন্ধেশ্বরী নদীর সেচ প্রকল্পটি কার্যকর করতে সরকারি ব্যর্থতা এই সমস্ত কথা বলা হয়েছে। মাননীয় সদস্য জানেন যে এই খাল নিয়ে ১৯৮৫ সালের সেপ্টেম্বর মাসে যোজনা কমিশনের কাছে এবং কেন্দ্রের জল

কমিশনের কাছে চিঠি পাঠানো হয়েছিল। এটা ওয়ার্ল্ড ব্যাঙ্কের আর্থিক সাহায্যে পাইপলাইন প্রকল্পের অন্তর্ভুক্তি পর্যায়ে আছে। এখনও পর্যন্ত সেইরকম কোনও ছাড়পত্র পাওয়া যায় নি রুদ্র এবং জলকমিশনের কাছ থেকে। আমি মাঝে মাঝে দিল্লি যাই তাগাদা দেবার জন্য। তারপর বাঁকুড়া জেলাতে ১ নং এবং ২ নং ব্লকে কোনও সেচ ব্যবস্থা আজ পর্যন্ত হয়নি বলে বলা হয়েছে। ২ নং ব্লক কমান্ড এরিয়ার বাইরে, এই কথা বলা ঠিক হয় নি। ১ নং ব্লকে মাননীয় সদস্য জানেন যে এই ব্যাপারে একটা কমিটি আছে, কোথায় কোথায় জল যাবে সেটা তারা ঠিক করে দেয় এবং সেই অনুযায়ী জল সরবরাহ করা হয়েছে। তারপর বলা হয়েছে চাপ সৃষ্টি করা হয়েছে। কোনও চাপ সৃষ্টি করা হয় নি, চাপ সৃষ্টি করলে ভাল আদায় হত। তারপর বলা হয়েছে বাঁকুড়া জেলায় জয়পান্ডা নদের সংস্কারের ব্যাপার নিয়ে। আমি খোঁজ খবর নিয়ে দেখলাম ১৯৮৫ সালে এই নদে কোনও বিধ্বংসী বন্যা হয় নি, ১৯৮৪ সালে হয়েছিল। এর জন্য প্রায় ২৫০টি ফ্যামিলি ক্ষতিগ্রস্ত হয় এবং তাদের ড্রাই ডোল দেওয়া হয়। পরে এই বন্যা নেবে যায়। এই হ'ল ব্যাপার।

[7-20—7-31 P.M.]

এরপর উত্তরবঙ্গের তিস্তা প্রকল্পের কাজ সম্পন্ন করতে সরকারি ব্যর্থতার কথা বলা হয়েছে। সে সম্বন্ধে আমি আমার মুখবন্ধেই আভাষ দিয়েছি। ওখানে এই বছরে কিছু জল ছাড়ব, এই রকম মনস্থ করেছি। তবে সবকিছু নির্ভর করছে যদি প্রোগ্রেসের সমস্ত অবস্থাটা ঠিকঠিক চলে তার উপরে। এই কথা বলে, যে কাট মোশনগুলো এসেছে সেগুলো আমি গ্রহণ করছি না, এটা এখানে বলছি। এই প্রসঙ্গে জয়নাল আবেদিন মহাশয়ের একটি কথা উল্লেখ করছি—তিনি এক জায়গায় বলতে গিয়ে বলেছেন যে, 'আমরা তিস্তা থেকে ১৫,০০০ কিম্বা ১২,০০০ হাজার হেক্টর জল ছাড়ার কথা ভাবছি।' এ সম্বন্ধে আমি এর আগেই বলেছি, উনি সেই সময়ে হয়ত আমার কথা শোনেন নি বা এখানে ছিলেন না। যাইহোক, তিস্তা থেকে এই বছরে কিছু জল ছাড়া হবে, এই রকম বলিনি। কিন্তু কোনটা বলেছি? আমি বলেছি যে, গত বছর সেচের সম্ভাবনা, ইরিগেশন পোটেনশিয়াল কতখানি ক্রিয়েট করেছি, এই বছরে কতখানি ক্রিয়েট করা হচ্ছে। গত বছর বলতে ৩১শে মার্চ পর্যন্ত আমরা কতখানি ইরিগেশন পোটেনশিয়াল ক্রিয়েট করেছি এই কথা বলেছি। আমি বলেছি যে, হয়ত ১৫,০০০ হাজার হেক্টর জমিতে জল দিতে পারা যাবে। এই ধরনের সম্ভাবনা আমরা ওখানে সৃষ্টি করছি ঠিক তখনই, যখন রবি, বোরো খরিফ চাষের কাজে জল প্রয়োজন হবে এবং এই বছরে আমরা দিতে চেয়েছি। অর্থাৎ টোটাল অ্যাপয়েন্টমেন্ট মিলিয়ে ১১ লক্ষ হেক্টর জমিতে জল দেবার ব্যবস্থা আমরা করতে পারছি। মাননীয় স্পিকার মহাশয়, এরপর হয়ত খুব বেশি বলার দরকার পড়বে না। কারণ বিরোধী পক্ষের সমালোচনার উত্তর ইতিমধ্যে অনেক সদস্যই দিয়ে গিয়েছেন। তবে আমি সংক্ষেপে দু-চারটি কথা উল্লেখ করতে চাই। সেটা হচ্ছে, তিস্তা প্রাজেক্ট ক্যানালের মধ্যে মহানন্দাতে সেখানে নাকি জলাভাব অবস্থার সৃষ্টি হয়েছে সেটা ঠিক নয়। এখানে প্রশ্ন রাখা হয়েছে যে, আমরা দিল্লি থেকে যোগাযোগের অভাবের জন্য কিছু আদায় করতে পারি নি এবং দিল্লিতে যোগাযোগের জন্য সেই ধরনের ভাল অফিস, মেশিনারি, বিশেষ করে লিয়াঁজে করার মতো সেখানে আমাদের লিয়াঁজে অফিস নাকি নেই? না, একথা ঠিক নয়। সেখানে আমাদের লিয়াঁজে অফিস আছে, লিয়াঁজে কমিশনার, স্পেশ্যাল অফিসার

আছেন, তাঁদের দিয়ে সেখানে যোগাযোগ আমরা রক্ষা করে থাকি। মাননীয় সদস্যদের অবগতির জন্য জানাই, ওখানকার সমস্যাগুলো বিভিন্ন সময়ে দলমত নির্বিশেষে সকল পার্লামেন্টের মেম্বারদের কাছে আমরা পাঠাই। আমি নিজেও যাই, আমাদের অফিসার্স যান, ইঞ্জিনিয়ার, সেক্রেটারি তাঁরাও সেখানে গিয়ে বিভিন্ন ভাবে কাজ আদায়ের চেষ্টা করেন। কিন্তু আমরা যেভাবে বঞ্চিত তা এখানে বলার নয়। ফারাক্কার ব্যাপারে আপনারা সবাই জানেন, এখানে এই হাউসে রেজোলিউশন পর্যন্ত গ্রহণ করা হয়েছে। আমরা বারবার সেখানে গিয়েছি এবং বারবার করে কথাবার্তাও বলেছি। ফারাক্কাতে জল-বন্টনের জন্য বারবার করে বলা হয়েছে। উত্তরপ্রদেশ সরকারের সেচের প্রয়োজনে গঙ্গার জল পাওয়ার জন্য এটাকে ডাইভার্ট করে দেওয়া হয়েছে। তার ফলে ফারাক্কাতে জলের সঞ্চয় কম থাকছে এবং পশ্চিমবাংলার হুগলি নদীতে জল কম থাকছে। এর ফলে ক্যালকাটা পোর্ট আজ ক্ষতিগ্রস্ত হচ্ছে। এজন্য নানারকম প্রকল্প, জয়েন্ট রিভার কমিশন বৈঠক বসছে, নানা পরিকল্পনার কথাবার্তা চলছে—এগুলো মাননীয় সদস্যদের জানার কথা। এ সম্পর্কে আমি স্টেটমেন্টও এখানে দিয়েছি। কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে আমাদের কাছে যে প্রস্তাব দেওয়া হয়েছে সেটা হচ্ছে, গঙ্গার লিংক ক্যানাল করে ফারাক্কা পয়েন্টে জলের পরিমাণ বৃদ্ধির চেষ্টা করা হোক। বাংলাদেশ আবার নেপালের সঙ্গে যোগাযোগ করে পাল্টা দিয়েছে। তাদের সঙ্গে যোগাযোগ করে, জলাধার তৈরি করে সেখান থেকে নিয়ে আসার চেষ্টা করা হচ্ছে। এই সমস্ত নানা আলোচনা চলছে কিন্তু এখনো পর্যন্ত এই বিষয়ে কোনও সুনির্দিষ্ট জায়গাতে পৌছাতে পারিনি। এই প্রসঙ্গে আরেকটি কথা বলি ডাঃ জয়নাল আবেদিন সাহেবকে যে এই নিয়ে আলাপ-আলোচনা হচ্ছে, আমাদেব গরজ থাকাতে এই জয়েন্ট রিভার কমিশনে আমাদের লোকজন আছে কিন্তু আশ্চর্যের বিষয় সেখানে কেন্দ্রীয় মন্ত্রী কেউ নেই, তাদের দলের সরকার মনে করেন যে এটা কেন্দ্রের কোনও ব্যাপার নয়। সেখানে আমাদের টেকনিক্যাল পারসোনাল, চিফ ইঞ্জিনিয়ার (ওয়ান) এবং টেকনিকাল কমিটি তাঁরা এই বৈঠকে আছেন, তাঁরা তাদের মতামত ইত্যাদি জানান, এই সমস্ত সেখানে চলছে। সুতরাং ডাঃ জয়নাল আবেদিন সাহেব যেকথা বলেছেন তা ঠিক নয়। মেনটেন্সের ব্যাপারে আমাদের বাজেটে ২৩ কোটি টাকা ধরা হয়েছে। কিন্তু ১৯৮৬-৮৭ সাল এতে ধরা থাকাতে এস্টাব্লিশমেন্টের এত খরচ হয়ে যায় যে কোনও কাজের কিছু এগোয় না। এর জন্য কেন্দ্রীয় সরকারের অষ্টম অর্থকমিশনে আমরা বিভিন্ন সময়ে বক্তব্য রেখেছি। কিন্তু এখনো পর্যন্ত এইরকম কোনও স্থির জায়গাতে 'মেনটেন্সের বাজেট' যেটা বলি, সেটা কোনও স্থির জায়গাতে পৌছতে পারেনি। এইটথ্ ফিনান্স কমিশনের কাছে এই জলের ট্যাক্স সম্বন্ধে সুপারিশ করেছি। সেখানে এই করের পরিমাণ যাতে না বাড়ে তার জন্য আবেদন করেছি। মেনটেনেন্স দেওয়া-নেওয়ার সেটা কিভাবে তুলব? সেখানে এই মেনটেনেন্সের জন্য খরচ-খরচা হচ্ছে তার সঙ্গে প্লাস খাল করা ইত্যাদি ব্যাপারে যে ক্যাপিটাল লগ্নি হচ্ছে তার ওয়ান পারসেন্ট হিসাব করে যে ওয়াটার সেস দিয়ে যাচ্ছি জলে তার উপরে যদি আরও ওয়াটার সেস দিতে হয় তাহলে সম্ভব নয়। এখানে যদি স্মল প্রোডিউসার্সরা না থেকে লার্জ স্কেল ফার্মিংয়ের যদি ব্যবস্থা থাকত তাহলে এটা ভেবে দেখা যেত। কিন্তু স্মল প্রোডিউসার্স হলে তাদের উপর এমনি যে সেস আছে সেটা আদায় করাই কঠিন হচ্ছে তার উপরে এটা যদি বসে তাহলে ফর্মুলা অনুযায়ী অসম্ভব ব্যাপার হবে। আমাদের যে রিজারভেশন জানিয়েছি সেই রিজার্ভেশনের পরিবর্তে কিছুই যোগাতে পারিনি। নেক্সট আরেকটি জিনিস ফান্ড ইত্যাদি

এই সমস্ত জিনিস তার অডিট ইত্যাদি, এইগুলি অ্যাকাউন্টটেন্টের অফিস থেকে অডিট করা হয়। তারপরে ইউটিলাইজেশন সার্টিফিকেট টাইমলি জমা দেওয়া হয়। এগুলো সবই ইউটিলাইজড হয়েছে; পি.এ.সি.র রিপোর্ট আছে দেখে নেবেন। তবে যে সমস্ত বরাদ্দ করা হয়েছে তা আমরা পেয়েছি। এরপরে সত্যবাবু সুন্দরবন সম্পর্কে অনেক কথা বলেন, তাঁকে সুন্দরবন সম্পর্কে বলে দিই—সুন্দরবনের আর্জেন্ট ডেভেলপমেন্টের জন্য ১৮ কোটি টাকা ধরা হয়েছে। প্রোডাকটিভ ওয়ার্কস তৈরি হচ্ছে। এই ড্রেনেজ ব্যবস্থা উন্নতি সাধনের জন্য এমব্যাংকমেন্টস যেগুলি আছে সেগুলি রিপেয়ারিং করতে হবে তাহলে ভালনারেবেল রিজ করে কাজ করলে সেটা প্রোটেকটেড হবে। আরেকটি বলি—সপ্তমুখী ক্রিক বন্ধ করতে হবে। যেসব এসচুয়ারি আছে সেগুলি ডেভেলপ করে টাইডাল স্যালাইন ওয়াটার যাতে সমুদ্র থেকে ঢুকে না যায় সেইরকম ব্যবস্থা করা হচ্ছে। স্কীম পরীক্ষা করে দেখছি। এই ব্যাপারে ইরিগেশন দপ্তর কৃষি দপ্তরের সঙ্গে একত্রে বসে সেখানে এক্সপার্টরা ছিলেন এবং ইঞ্জিনিয়াররাও ছিলেন, তাঁরা সেখানে পরীক্ষা করে দেখেছেন। আসল প্রবলেম হচ্ছে সমুদ্র এখানে একেবারে কাছে, বে অফ বেঙ্গলের কাছেই আইল্যান্ডগুলি অবস্থিত, আমি নিজে গিয়ে সেখানে দেখেছি। সুতরাং এই ব্যাপারে করার ইচ্ছা থাকলেও কিছু করা যাচ্ছে না। পরিশেষে আরেকটি কথা বলি ইরিগেশনের কাজ বামফ্রন্ট সরকার দায়িত্ব নিয়ে করেছে। এইটুকু বলে যেসব কাট মোশন এসেছে সেগুলি অগ্রাহ্য করে আমি আমার বক্তব্য শেষ করছি।

The motion of Shri Kashinath Mishra that the amount of Demand be reduced by Rs. 100/- was then put and lost.

The motion of Shri Nani Bhattacharya that a sum of Rs. 1,57,50,61,000 be granted for expenditure under Demand No. 66, Major Heads: "332-Multipurpose River Projects, 333-Irrigation, Navigation, Drainage and Flood Control Projects, 532-Capital Outlay on Multipurpose River Projects and 533-Capital Outlay on Irrigation, Navigation, Drainage and Flood Control Projects." (This is inclusive of a total sum of Rs. 39,37,70,000 already voted on account in March, 1986), was then put and agreed to.

## Adjournment

The House was then adjourned at 7-31 P.M. till 1 P.M. on Friday the 25th April, 1986 at the Assembly House, Calcutta.

**Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India**

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Friday, the 25th April, 1986 at 1 P. M.

**P R E S E N T**

Mr. Speaker (Shri Hashim Abdul Halim.) in the Chair, 10 Ministers, 12 Ministers of State and 148 Members.

[1-00 — 1-10 P.M.]

## OBITUARY REFERENCES

**Mr. Speaker :** Honourable Members, before I take up the business of the day, I have a melancholy duty to refer to the passing away of Dr. Gopal Das Nag, a veteran Congress leader and ex-Minister of the State.

Dr. Nag passed away the early morning today at the age of 68.

Dr. Nag was a brilliant student and obtained M.B. degree from the Calcutta University. He was a gold medalist. In his student life, he was a good sportsman too. He was a trade union leader, associated with the I.N.T.U.C. He was also the General Secretary of the West Bengal Pradesh Congress Committee (I) and a member of the A.I.C.C. (I).

Dr. Nag was elected to the West Bengal Legislative Assembly in 1967, 1971 and 1972 from Serampore Constituency on Congress ticket. He became the Minister-in-charge of Labour Department in 1971, Labour & Closed & Sick Industries Deptts. From 1972 to 1976, and the Finance Department in 1976-77. He was associated with the I.M.A. Dr. Nag was a member of the Pay Commission constituted for the Central Government employees.

At the demise of Dr. Nag, the State has lost a veteran political leader and a trade unionist.

Now I request the Honourable Members to rise in their seats for two minutes as a mark of respect to the deceased.

(At this stage all the Members rose in their seats and observed silence for two minutes)

Thank you, ladies and gentlemen, Secretary will send the message of condolence to the members of the family of the deceased.

## Held over Starred Questions
## (for which oral answers were given)

**কারখ৷ য় ক্লোজার ও লক-আউট**

*৫৯। (অনুমোদিত প্রশ্ন নং *৬৮৪।) **শ্রী গোপালকৃষ্ণ ভট্টাচার্য** : শ্রম বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পশ্চিমবাংলায় বর্তমানে মোট কতগুলি কারখানায় ক্লোজার ও লক-আউট চলছে;

(খ) গত আট বছরে কয়টি কারখানা কোর্টের মাধ্যমে লিকুইডেশন হয়েছে; এবং

(গ) উক্ত কারখানাগুলিতে মোট কতজন শ্রমিক কাজ করতেন?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক** :

(ক) ১৯৮৬ সালের ২৮শে ফেব্রুয়ারি তারিখে কারখানা ও অন্যান্য সংস্থার ক্লোজারের সংখ্যা ছিল ১০৩ এবং লক-আউটের সংখ্যা ছিল ৭৫।

(খ) গত ১৯৭৮ সাল হইতে ১৯৮৫ সাল পর্যন্ত কোর্টের মাধ্যমে মোট ১৪৪টি কারখানা লিকুইডেশনে গিয়েছে।

(গ) তথ্য জানা নেই।

**শ্রী গোপালকৃষ্ণ ভট্টাচার্য** : ক্লোজার এবং লকআউটের মধ্যে সরকারি কোন সংস্থা পড়ে কি না?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক** : রাজ্য ও কেন্দ্রীয় সরকারের কোনও লকআউট এই সময়ের মধ্যে নেই।

**শ্রী গোপালকৃষ্ণ ভট্টাচার্য** : লকআউট ও ক্লোজারের মধ্যে যে শ্রমিকরা পড়ছে তার সংখ্যা কত?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক** : ক্লোজার ১০ ও ১৪ হাজার ৮৫২, লক আউট ৭৫-৩৬ হাজার ৭৮২। স্ট্রাইক ১৫৯। আপনি যদি প্রতি বছরের হিসাব চান তাহলে লিকুইডেশনের হিসাব অনুযায়ী হাইকোর্টের অর্ডারে তাতে ৭৮ সালে ১৭, ৭৯ সালে ২৬, ৮০ সালে ২০, ৮১ সালে ১৭, ৮২ সালে ১০, ৮৩ সালে ২৭, ৮৪ সালে ১১, ৮৫ সালে ১৬ টোটাল ১৪৫।

**শ্রী সুমন্তকুমার হীরা** : ক্যান্টর কার্পেন্টারের সিকিউরিটি অফিসার যিনি লিকুইডেশন করেন এবং একজন মাড়োয়ারী যিনি কিনেছেন উভয়ের যোগসাজসে দেড় বা দুকোটি টাকার দামের জিনিসটা যে ৪৮ লক্ষ টাকায় বিক্রি হয়েছে সে বিষয়ে কোনও অভিযোগ এসেছে কি না?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক** : এই কারখানার লিকুইডেশন সম্পর্কে তদন্ত করে দেখা হচ্ছে।

**শ্রী সরল দেব** : যেসব কারখানা কোর্টের অর্ডারের মাধ্যমে লিকুইডেশনে গেল সেগুলিতে ইন্ডাস্ট্রিয়াল কোঅপারেটিভ করে চালাবার ব্যবস্থা করছেন কি না?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** এটা অন্য ডিপার্টমেন্টের ব্যাপার।

**শ্রী রবীন ঘোষ ঃ** ৮৬ সালে কতগুলি লক আউট হয়েছে?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** আগেই ৮৬ সালের ২৮শে ফেব্রুয়ারি পর্যন্ত হিসাব দিয়েছি।

**রাজ্য সরকার-অনুমোদিত নার্সিং হোম**

*৬৩। (অনুমোদিত প্রশ্ন নং *৫৫২।) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে সরকারি অনুমোদনপ্রাপ্ত নার্সিং হোমের সংখ্যা কত;

(খ) ভুয়া নার্সিং হোম গজিয়ে ওঠা সম্পর্কে রাজ্য সরকার অবহিত আছেন কি; এবং

(গ) অবহিত থাকলে এ বিষয়ে কি ব্যবস্থা গ্রহণ করছেন?

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায় ঃ**

(ক) ৪৯৬।

(খ) অবৈধরূপে গজিয়ে ওঠা নার্সিং হোমের বিরুদ্ধে ব্যবস্থা অবলম্বনের জন্য

(গ) কলকাতা ও প্রতিটি জিলাতে কয়েকজন আধিকারিককে আইন মোতাবেক তদারকি ও ব্যবস্থা গ্রহণের জন্য বিশেষ ক্ষমতা দেওয়া হয়েছে এবং সম্প্রতি কয়েকটি ক্ষেত্রে ব্যবস্থা গ্রহণ করা হয়েছে।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** পশ্চিমবঙ্গে কম পক্ষে ২ হাজারের উপর নার্সিং হোম অবৈধভাবে চলছে। এখানে যেসব প্যাথলজিক্যাল পরীক্ষা হয় তাও ভুয়া ডাক্তার দিয়ে হয় এবং কর্মচারি যারা আছে তারাও কেউ বিশেষজ্ঞ নয় যার ফলে জনজীবন বিপর্যস্ত হচ্ছে। এ ক্ষেত্রে নার্সিং হোমগুলি নিয়ন্ত্রণ করার জন্য সামগ্রিকভাবে কোনও আইন করার চিন্তা আছে কি না?

[1-10 — 1-20 P.M.]

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায় ঃ** এখন আমাদের যা আইন আছে ওয়েস্ট বেঙ্গল ক্লিনিক্যাল এসট্যাবলিশমেন্ট অ্যাক্ট, ১৯৫০, সেই অনুযায়ী আমরা ব্যবস্থা কিছু কিছু নিয়েছি এবং ৩ জন অ্যাসিস্ট্যান্ট ডাইরেক্টর এবং প্রত্যেক জেলাতে ডেপুটি সি.এম.ও. এঁইচকে এই আইন বলে অধিকার দিয়েছি যাতে করে তারা দিনে রাতে নোটিশ না দিয়ে যেকোনও এসট্যাবলিশমেন্টে যেখানে তাদের ব্যাক্তিগতভাবে সন্দেহ করার অবকাশ আছে সেখানে যেতে পারেন এবং যথাযথ অ্যাকশন নিতে পারেন। মাননীয় সদস্যের অবগতির জন্য জানাচ্ছি এই প্রসঙ্গে আমাদের কাছে যেমন অভিযোগ আছে, সংবাদপত্রে যেমন বেরিয়েছে সেইরকম পিটিশন কমিটি অব দি ওয়েস্ট বেঙ্গল লেজিসলেটিভ অ্যাসেম্বলি তারা এই ব্যাপারে পুঙ্খানুপুঙ্খ তদন্ত করছেন, মাননীয় সদস্য জয়ন্ত বিশ্বাস সেই পিটিশন কমিটির সদস্য ছিলেন, সেই রিপোর্ট পেলে ব্যাপারটির উপর আমরা নতুন করে চিন্তা-ভাবনা করব। এর মধ্যে আমরা লিগ্যাল

স্টেপস নিতে শুরু করেছি, কিছু কিছু জায়গাতে নোটিশ দিয়েছি, সোকজ করেছি।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি সরকারি হাসপাতালের যে সমস্ত ডাক্তার বিভিন্ন নার্সিং হোমের সাথে যুক্ত অথবা সরকারি হাসপাতালের ডাক্তারদের সাথে মালিকানায় যে সমস্ত নার্সিং হোম গড়ে উঠেছে তাদের সেই নার্সিং হোম খোলার ব্যাপারে নিষেধাজ্ঞা জারি করার ব্যাপারে আপনার দপ্তর কোনও সিদ্ধান্ত গ্রহণ করেছেন কি?

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায় :** মাননীয় সদস্যের অবগতির জন্য জানাচ্ছি কোনও ব্যবসায়ী প্রতিষ্ঠানের পরিচালনায় তাদের নাম থাকে এই ধরনের কোনও ঘটনা আমাদের কাছে নেই, তবে যারা প্রাইভেট প্র্যাক্টিস করতে পারেন তারা নার্সিং হোমের সঙ্গে যুক্ত হতে পারেন সেই বিষয়ে কোনও বাধা নিষেধ নেই। দ্বিতীয়ত এই ব্যাপারে তাদের স্বাধীনতাভাবে কাজকর্মের ব্যাপারে হাইকোর্টের বিবেচনাধীন হয়ে যেতে পারে, হাইকোর্টের অ্যাটেনশন ড্রন হতে পারে সেই দিকটা ভাবছি। আপনি জানেন নন-প্র্যাক্টিসিং টিচিং স্ট্রিম করার ব্যাপারে আমাদের যে পদক্ষেপ ছিল সেই পদক্ষেপে আমরা বেশি করে এগোতে পারিনি আদালতের বাধা নিষেধের জন্য। আমরা তাদের নিতে পারছি যারা নন-প্র্যাকটিসিং টিচিং স্ট্রিমের অপশন দিচ্ছেন।

**শ্রী কামাখ্যাচরণ ঘোষ :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি পাবলিক জানবে কি করে কোনটা ভূয়ো? ভূয়ো নার্সিং হোমে হাসপাতালের ডাক্তাররা যান কিনা এবং গেলে তাদের সম্পর্কে কোনও ব্যবস্থা নেওয়া সম্ভব কিনা? আপনি কি ব্যবস্থা নিতে পারেন না কোনগুলি আপনার অনুমোদন নিয়ে করেছে আর কোনগুলি ভূয়ো সে সম্বন্ধে পাবলিককে জানিয়ে দেওয়া?

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায় :** আমি বলেছি ক্লিনিক্যাল এসট্যাবলিশমেন্ট অ্যাক্ট অনুযায়ী আমরা ৩ জন অ্যাসিস্ট্যান্ট ডাইরেক্টর এবং বিভিন্ন জেলায় ডেপুটি সি এম ও এইচ তারা এই আইন বলে ভারপ্রাপ্ত অফিসার হয়েছেন, তারা নিয়মিত দেখছেন, আমাদের কাছে অভিযোগ এলে আমরা সেগুলির ব্যবস্থা করছি। আর ডাক্তারদের নার্সিং হোমে যুক্ত হওয়ার ব্যাপারে এর আগে যে বললাম এর বেশি আর কি বলতে পারি।

**ডাঃ মানস ভুঁইয়া :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি নার্সিং হোমগুলিতে বেড প্রতি যে টাকা চার্জ করা হয় সেই বিষয়ে সরকারের কোনও বিধি ব্যবস্থা বা নির্দেশ আছে কি?

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায় :** আমাদের কাছে আবেদন করবার সময় আমরা একটা প্রো-ফর্মা দিই, সেই প্রো-ফর্মাই এই সম্বন্ধে কিছু কিছু লেখা থাকে। এছাড়া ওরা কি ধরনের চার্জ করছে না করছে সে সম্বন্ধে অভিযোগ পেলে তদন্ত করা হয়, অন্যথায় এই ব্যাপারে জানা সম্ভব নয়। অনেক সময় ভ্যানডেসটাইন বিল হয় এই খবর আমাদের কাছে আছে।

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া :** মাননীয় মন্ত্রী মহাশয় একটু আগে জানালেন নার্সিং হোমের অনুমোদন দেওয়ার ব্যাপারে জেলায় একজন আধিকারিক আছেন। বর্তমানে জেলা পরিষদে স্বাস্থ্য সম্পর্কে একটা স্থায়ী কমিটি আছে এবং সেই স্থায়ী কমিটির মধ্যে, জেলা পরিষদের মধ্যে সরকারি চিকিৎসা বিভাগের দায়িত্বশীল অফিসার থাকেন, এইরকম সংস্থাকে অনুমোদন দেওয়ার ব্যাপারে জেলা পরিষদের উপর সারভেইল্যান্সের ক্ষমতা দেওয়া যায় কিনা এবং এই

সম্বন্ধে সরকারের কোন প্রস্তাব আছে কি না?

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায় ঃ** আমাদের ক্লিনিক্যাল এসট্যাবলিশমেন্ট অ্যাক্ট ৬/১ ধারা অনুযায়ী আমরা কিছু ক্ষমতা দিয়ে থাকি। সাধারণভাবে জেলা পরিষদ বা এইরকম যেসব স্থায়ী সমিতি আছে তারা পরামর্শ দিতে পারেন। আইনের বলে ঢালাও ক্ষমতা দেবার ব্যাপারে সব সময় এক্সপার্টাইজ ইত্যাদি এই ব্যাপারে জটিলতা সৃষ্টি করতে পারে। তাই এই ধরনের প্রস্তাব আমরা বিবেচনায় আনতে পারছি না।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি এ পর্যন্ত স্বাস্থ্য দপ্তরে এই কতগুলি ভুয়া নার্সিং হোমের খবর এসেছে?

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায় ঃ** আমরা একজন চিকিৎসকের বিরুদ্ধে ব্যবস্থা নিয়েছি। ২টি নার্সিং হোমের বিরুদ্ধে আইনগত ব্যবস্থা নেবার জন্য নোটিশ দিয়েছি। এবং অন্যান্য যেগুলি আছে সেগুলি প্রসেসিং করছি।

**দাঁতনের সরশংকা পুকুরে মৎস্যচাষ প্রকল্প**

*২৯২। (অনুমোদিত প্রশ্ন নং *১০২৪।) **শ্রী হিমাংশু কুঙর ঃ** মৎস্য বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার দাঁতনের ঐতিহাসিক সরশংকা পুকুরে প্রস্তাবিত মৎস্য প্রকল্প বাবদ কত টাকা ব্যয়বরাদ্দ করা হইয়াছে;

(খ) উক্ত পরিকল্পনা বর্তমানে কি পর্যায়ে আছে; এবং

(গ) কবে নাগাদ উহা বাস্তবে রূপায়িত হইবে বলিয়া আশা করা যায়?

**শ্রী কিরণময় নন্দ ঃ**

(ক) মেদিনীপুর জেলার দাঁতনের সরশংকাদিঘী মৎস্য প্রকল্পের জন্য ১৯৮৬-৮৭ সালে রাজ্য মৎস উন্নয়ন নিগম আনুমানিক চারলক্ষ টাকা ব্যয় বরাদ্দ ধার্য করিয়াছে।

(খ) সরশংকা প্রকল্পে ১৯৮৫-৮৬ সাল থেকে রাজ্য মৎস্য উন্নয়ন নিগম বৈজ্ঞানিক প্রথায় মৎস্য চাষ শুরু করিয়াছে।

(গ) উক্ত প্রকল্পের সার্থক রূপায়ণে আইনগত এবং স্থানীয় কিছু সমস্যা দেখা দিয়াছে। সমস্যাগুলির সমাধান হইলেই প্রকল্পটির সার্থক রূপায়ণ সম্ভব হইবে।

**শ্রী বিভূতিভূষণ দে ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে স্থানীয় সমস্যাটা কি?

**শ্রী কিরণময় নন্দ ঃ** আগে ফিশারম্যান কো-অপারেটিভ-এর হাতে ছিল। কিন্তু তারা ঠিকমতো কাজ করছে না বলে আমরা রাজ্য মৎস উন্নয়ন নিগমের হাতে দিই। এই ব্যাপারে হাইকোর্টে কেস আছে এবং স্থানীয় লোক যারা ঐ পুকুর পাড়ে অবস্থান করে তাদের নিয়েও একটা জটিল পরিস্থিতি হয়েছে।

**শ্রী বিভূতিভূষণ দে ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে ঐ পুকুরের আশেপাশে

যারা থাকেন, সেই সমস্ত স্থানীয় লোকদের ঐ পরিকল্পনায় যুক্ত করার ব্যাপারে আপনার কি অভিমত? তাদের সঙ্গে কো-অপারেশন করা যায় কি না?

**শ্রী কিরণময় নন্দ :** এই প্রস্তাব আমরা গ্রহণ করার চেষ্টা করছি। ঐ সমস্ত স্থানীয় আশেপাশের লোক আগে থেকে যারা যুক্ত ছিল তাদের যাতে যুক্ত করা যায় তার জন্য ব্যবস্থা নেওয়া হয়েছে।

**ডাঃ মানস ভূঁইয়া :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন যে আপনি যে বললেন সমবায় সমিতির ত্রুটি বিচ্যুতি ছিল। কি ধরনের ত্রুটি বিচ্যুতি ছিল?

**শ্রী কিরণময় নন্দ :** রাজ্য মৎস উন্নয়ন নিগম স্থানীয় লোকদের যুক্ত করবেন। সমবায় সমিতিটি দীর্ঘ দিন ধরে অডিট হয়নি এবং তাদের আর্থিক অবস্থাও খারাপ ছিল।

### মোডিফায়েড রেশন দোকানের মাধ্যমে নিত্যপ্রয়োজনীয় দ্রব্য বিক্রয়

*২৯৩। (অনুমোদিত প্রশ্ন নং *১২২৮।) **শ্রী ব্রহ্মবেশ্বর চট্টোপাধ্যায় :** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পুরুলিয়া জেলাতে মোডিফায়েড রেশন দোকানের মাধ্যমে কি কি নিত্য প্রয়োজনীয় দ্রব্য বিক্রয় করা হয়ে থাকে;

(খ) উক্ত দ্রব্যগুলি মাথাপিছু কত পরিমাণে সরবরাহ হয়ে থাকে; এবং

(গ) বর্তমানে উক্ত জেলাতে মোট কতগুলি রেশন দোকান আছে (থানাভিত্তিক)?

**শ্রী রাধিকারঞ্জন ব্যানার্জি :**

(ক) চাল, গম, লেভী চিনি, লেভীমুক্ত আমদানি করা চিনি, এবং রেপসীড তেল।

(খ) চাল-৭০০ গ্রাম গম পরিমানের কোনও সীমারেখা নেই।

প্রতি সপ্তাহে প্রতি প্রাপ্তবয়স্ক এবং তাহার অর্ধেক অপ্রাপ্ত বয়স্ক।

লেভী চিনি-৭৫ গ্রাম প্রতি সপ্তাহে মাথাপিছু।

লেভীমুক্ত আমদানি করা চিনি : ২৫০ গ্রাম প্রতি সপ্তাহে মাথাপিছু।

রেপসীড তেল - ৭৫ গ্রাম প্রতি সপ্তাহে মাথাপিছু।

(গ) পুরুলিয়া জেলায় থানাভিত্তিক রেশন দোকানের সংখ্যা নিম্নরূপ :

| থানার নাম | রেশন দোকানের সংখ্যা |
|---|---|
| পুরুলিয়া টাউন | ৪০ |
| পুরুলিয়া পি.এস. -১ | ৫০ |
| পুরুলিয়া পি.এস.২ | ৪৯ |

| হুরা | ৫৩ |
|---|---|
| থানার নাম | রেশন দোকানের সংখ্যা |
| পুনচা | ৫৪ |
| মানবাজার | ৮১ |
| ঝালদা | ১৩১ |
| জয়পুর | ৩৮ |
| আরষা | ৭০ |
| বাগমুন্ডি | ৬১ |
| বান্দোয়ান | ২০ |
| বলরামপুর | ৩৭ |
| রঘুনাথপুর -১ | ৫১ |
| রঘুনাথপুর -২ | ৩০ |
| পারা | ৫৩ |
| সাতুড়ি | ২৬ |
| নেতুরিয়া | ৩৯ |
| কাশিপুর | ৭৬ |
| | ১০১৮ |

[1-20 — 1-30 P.M.]

**শ্রী সরল দেব ঃ** শহরের মানুষকে যে পরিমাণ চিনি দেন ঠিক সেই পরিমাণ চিনি পুরুলিয়ার রেশন দোকান মারফত বিশেষ করে গ্রাম বাংলার রেশন দোকানগুলির মাধ্যমে দেবার কথা বিবেচনা করছেন কিনা এবং রেশন দোকানের সংখ্যা বাড়াবার কথা চিন্তা করছেন কিনা, জানাবেন?

**শ্রী রাধিকারঞ্জন ব্যানার্জি ঃ** শহরের তুলনায় পুরুলিয়া জেলার গ্রাম এলাকায় এখন পর্যন্ত যে পরিমাণ আমরা দিই তার চেয়ে বাড়াবার কোনও পরিকল্পনা আমাদের নেই। তার কারণ, আমরা যা পাই তাতে বাড়ানো যায়না। যদি আমরা বেশি পাই তাহলে নিশ্চয় বাড়াবার ব্যবস্থা করব।

**শ্রী নটবর বাগদি ঃ** কিছু রেশন দোকান বন্ধ আছে এবং দুর্নীতি ধরার জন্য এই সমস্ত রেশন দোকান ডিপার্টমেন্ট থেকে বন্ধ করে দেওয়া হয়েছে। এর পরিবর্তে নতুন রেশন দোকান তাড়াতাড়ি খোলার জন্য আপনি কি ব্যবস্থা করছেন, জানাবেন?

**শ্রী রাধিকারঞ্জন ব্যানার্জি ঃ** সাধারণভাবে যে এলাকায় রেশন দোকান বন্ধ থাকে সেই এলাকায় রেশন দোকান খোলার ব্যবস্থা আমরা করে থাকি।

## দুর্নীতিগ্রস্ত কর্মচারির বিরুদ্ধে ভিজিলেন্সের তদন্ত

*৪৪৯। (অনুমোদিত প্রশ্ন নং *২৩২৪।) **শ্রী অম্বিকা ব্যানার্জি :** শ্রম বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, ইহা কি সত্য যে, বাল্টিকুরি হাসপাতালের (ই এস আই) কিছু দুর্নীতিগ্রস্ত কর্মচারির বিরুদ্ধে ভিজিলেন্সের তদন্ত চলতে চলতে বন্ধ হয়ে গেছে?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক :**

না। বাল্টিকুড়ি ই-এস-আই হাসপাতালের কিছু কর্মচারির বিরুদ্ধে ভিজিলেন্সের তদন্ত চলছে।

**শ্রী অশোক ঘোষ :** কর্মচারিদের বিরুদ্ধে কি অভিযোগ পেয়েছেন, যার ভিত্তিতে তদন্ত চলছে, বলবেন?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক :** বিভিন্নরকমের অভিযোগ আছে, যার জন্য ভিজিলেন্সে দেওয়া হয়েছে। এক নং হচ্ছে, যেসব আইটেমের টেন্ডার অ্যাকসেপটেড হয়েছিল সেই আইটেম বাদ দিয়ে অন্য জিনিস কেনা হয়েছে, লিলি বিস্কুট কেনা হয়েছে, ব্রিটানিয়া বাদ দিয়ে। তারপর নন-অ্যাপ্রুভড ফার্মসের কাছ থেকে লোকাল পারচেজ করা হয়েছে এবং রিকোয়ারমেন্টস যা তার চেয়ে বেশি জিনিসপত্র কেনা হয়েছে ইনডেন্টস। আর কিছু কেস আছে, রিইমবার্সমেন্ট বিল আছে। তারপর ওয়ার্ড মাস্টারদের বিষয় আছে, রিএমপ্লয়মেন্টের ব্যাপার আছে, এইরকম আরও অনেক ইরেগুলারিটিজ ব্যাপার আছে। ভিজিলেন্স কমিশনার এই কেসগুলি দেখছেন। ডি.এম.এর. কাছে কেসগুলি রেফার করেছেন। ভিজিলেন্স এনকোয়ারি হচ্ছে।

**শ্রী অশোক ঘোষ :** এই কেসগুলি জনসাধারণের কাছ থেকে পেয়েছেন, না কোনও অডিট রিপোর্টের ভিত্তিতে পেয়েছেন?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক :** বিভিন্নভাবে খবর পাবার পরে ভিজিলেন্স মারফত এনকোয়ারি হচ্ছে।

## সুতা, বিড়িপাতা ও তামাক প্রভৃতি দ্রব্যের নূতন লাইসেন্স প্রদান

*৬৫১। (অনুমোদিত প্রশ্ন নং *২২৭২।) **শ্রী চিত্তরঞ্জন বিশ্বাস :** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) নদীয়া জেলার সীমান্তবর্তী থানাগুলির অধীন ব্লকগুলিতে গত ১৯৮২ সাল থেকে ১৯৮৫ সাল পর্যন্ত আপনার বিভাগের জেলা নিয়ামক কর্তৃক সুতা (কার্পাস), বিড়িপাতা ও তামাক এবং সুতা ও অন্যান্য কাপড়ের দ্রব্যসামগ্রীর জন্য নূতন লাইসেন্স দেওয়া হয়েছে কি;

(খ) উক্ত দ্রব্যাদির লাইসেন্স মঞ্জুরি প্রক্রিয়া বিভাগীয় তদন্ত হয় কি;

(গ) তদন্ত হলে তদন্তের পদ্ধতি কি; এবং

(ঘ) তদন্তের ক্ষেত্রে ব্লক বা পঞ্চায়েতকে যুক্ত করা যায় কি?

**শ্রী রাধিকারঞ্জন ব্যানার্জি :**

(ক) নদীয়া জেলায় সীমান্তবর্তী ৫ কিঃ মিটার দূরত্বের মধ্যে সূতা ও সূতিবস্ত্রের কোনও নতুন লাইসেন্স উক্ত সময়ের মধ্যে দেওয়া হয় নাই। তামাক ও বিড়ি পাতার লাইসেন্স খাদ্য ও সরবরাহ বিভাগের আওতায় পড়েনা।

(খ) হ্যাঁ।

(গ) আন্তর্জাতিক সীমান্তবর্তী ৫ কিমিঃ দূরত্বের মধ্যে কোনও আবেদনকারী যদি লাইসেন্সের জন্য আবেদন করেন তাহা হইলে জেলা দুর্নীতি দমন বিভাগ কর্তৃক তদন্ত করাইয়া জেলা শাসকের নিকট তাহার রিপোর্ট জমা দেওয়া হয়। জেলা শাসকের অনুমোদন থাকিলে বিভাগীয় পরিদর্শকের মাধ্যমে অন্যান্য বিষয়গুলি (যেমন আবেদনকারীর মালিকানা বা ভাড়াটিয়া স্বত্ব ট্রেড লাইসেন্স ইত্যাদি) তদন্ত করিয়া জেলা নিয়ামক লাইসেন্স মঞ্জুর করেন।

(ঘ) ব্লক বা পঞ্চায়েত সমিতিতে কার্যকর খাদ্য বিভাগীয় পরিদর্শকেরাই উক্ত বিভাগীয় তদন্ত করেন।

**শ্রী চিত্তরঞ্জন বিশ্বাস :** বিশেষ করে এই সূতা ও সূতিজাত কাপড়ের ব্যাপক চোরাকারবারি চলছে সীমান্ত এলাকাতে। মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, ঐ সময়কালের মধ্যে মোট কতগুলি লাইসেন্স দেওয়া হয়েছে?

**শ্রী রাধিকারঞ্জন ব্যানার্জি :** আমি তো আমার উত্তরের মধ্যে বলেছি যে এই সময়ের মধ্যে কোনও লাইসেন্স দেওয়া হয়নি।

**শ্রী চিত্তরঞ্জন বিশ্বাস :** আমার এলাকায় বিশেষ করে নদীয়া জেলার করিমপুর থানায় এই সময়ের মধ্যে একাধিক সূতার লাইসেন্স দেওয়া হয়েছে। মাননীয় মন্ত্রী মহাশয় এরকম ঘটনা দয়া করে বিভাগীয় কর্তৃপক্ষের কাছ থেকে খোঁজ নিয়ে জানাবেন কি যে এগুলি সত্য কি না?

**মিঃ স্পিকার :** আপনার যদি কোনও স্পেসিফিক ঘটনা জানা থাকে তাহলে আপনি ওর দৃষ্টি আকর্ষণ করবেন। উনি তো বলেছেন যে, লাইসেন্স দেওয়া হয়নি।

**শ্রী রাধিকারঞ্জন ব্যানার্জি :** ১৯৮২ থেকে ১৯৮৫ সালের মধ্যে লাইসেন্সের জন্য কেউ দরখাস্তই করেনি।

**মিঃ স্পিকার :** উনি বলছেন, এরকম ২/১টি দৃষ্টান্ত আছে করিমপুরে ওঁর এলাকার মধ্যে আমি ওকে বলছি, সেরকম দৃষ্টান্ত থাকলে ওর দৃষ্টি আকর্ষণ করবেন, হাউসে বলবেন যে এই এই কেস আছে।

**শ্রী সাধন চট্টোপাধ্যায় :** এই লাইসেন্স ইত্যাদি দেবার ব্যাপারে পঞ্চায়েতে খাদ্য এবং সরবরাহের ব্যাপারে যে স্থায়ী সমিতি আছে তাদের কোনও অধিকার দেওয়া আছে কি?

**শ্রী রাধিকারঞ্জন ব্যানার্জি :** না। পঞ্চায়েতের কোনও সমিতি বা কমিটিকে লাইসেন্স

দেবার ব্যাপারে অধিকার দেওয়া সাব্যস্ত হয়নি। সরকারি অফিসার, যাদের উপর এই দায়িত্ব দেওয়া আছে তারাই দেবেন। এ পর্যন্ত আমাদের এখানে এই সিদ্ধান্তই আছে।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস :** সীমান্ত এলাকাতে সুতি ও সুতিবস্ত্রের এবং সিনথেটিক কাপড়ের যে অবাধ বা ফলাও কারবার চলছে সেগুলিকে নিয়ন্ত্রণ করার জন্য আপনি দুর্নীতি দমন বিভাগের কথা বললেন। আমার প্রশ্ন, খাদ্য ও সরবরাহ বিভাগ থেকে দুর্নীতি দমন বিভাগকে এ ব্যাপারে কোনও নির্দেশ দেওয়া হয়েছে কি এগুলিকে নিয়ন্ত্রণ করার জন্য?

**শ্রী রাধিকারঞ্জন ব্যানার্জি :** নিশ্চয়ই আছে।

**Mr. Speaker :** Now regular questions.

## Starred Questions

## (for which oral answers were given)

### Safety Officers of the factories in the State

***816.** (Admitted question No. *11.) **Shri Gyan Singh Sohanpal :** Will the Minister-in-charge of the Labour Department be pleased to State—

(a) the total number of factories in West Bengal to which section 40-B of the Factories Act, 1948, is applicable;

(b) whether notification under sub-section (i) of section 40-B of the Factories Act, read with clause (b) of rule (3) of the West Bengal Factories (Safety Officers) Rules, 1978, has been issued calling upon the occupiers of all the factories mentioned in (a) to employ Safety Officers for their factories;

(c) if so, the number of factories which have not yet discharged the statutory obligations;

(d) the position of Central Government undertakings situated in West Bengal with regard to (c); and

(e) what action the Government have taken or propose to take to bring the offenders to book ?

**Shri Santi Ranjan Ghatak :**

(a) 183 factories,

(b) Yes,

(c) 77 factories do not have any Safety Officer/Officers,

(d) 33 Central Government Undertakings in West Bengal are within the aforesaid 77 factories. Rests are private, and

(e) So far Government have tried to persuade the factories to fulfil statutory obligations.

[1-30 — 1-40 P.M.]

**Shri Gyan Singh Sohanpal** : The Hon'ble Minister has stated that so far Government has tried to persuade the factories to fulfil the statutory obligation. Sir, by an act of Parliament Section 40-B was inserted in the factories act, 1976 and the State Government was entrusted with the responsibility to enforcing the provisions of Section 40-B. Now from 1978 to 1986 process of persuasion is still going on. My question is during this period of 1978 to 1985, let us say, how many fatal accidents have been reported from the factories mentioned in (e) ?

**Shri Santi Ranjan Ghatak** : I do follow your concern. The problem is this. You see there are 33 Central Government factories. Of them, South Eastern Rly, Ordinance Factories, National Textile Corporation, National Jute Manufacturers, Govt, of India Press, National Instrument, Jessop, Hooghly Dock Engineering, Calcutta Port Trust are major defaulter. The problem is this only technically they are following the provisions. But still we have followed them by persuation. There are some results. The Railways are taking action. They are going to recruit Safety Officers and the Defence Department have also agreed to recruit Safety Officers and Training Officers. So you see that we have sometimes taken action. We shall take action according to law and there is another problem. The problem is to find number of Safety Officers. Perhaps you are aware of it. We have advised for recruitment from the open market. Some qualifications are required for these officers. But persons of such qualifications are not easily available. We are trying to persuade the Railways to sponsor the course for training and we are having talks with the Regional labour Institute so that it can take up some people for training. 30 candidates can be trained up in one year on the basis of available infrastructure.

**Shri Gyan Singh Sohanpal** : The Hon'ble Minister has been good enough to explain the position in regard to Central Government undertakings. From the answer we observe that out of 77 factories which have not appointed Safety Officers, 33 factories are of the Central Government. What about the rest ? I would like to know from the Hon'ble Minister what is the position in regard to others private factories and what steps they have taken during the last 8 years ?

**Shri Santi Ranjan Ghatak** : The honourable member has asked only about the Central Government undertaking. So I have replied accordingly. But I am looking over also the private companies and the

State Government factories. But I have no definite information about it.

**Shri Gyan Singh Sohanpal :** Will the Hon'ble Minister be pleased to state how long will the Government take to enforce the provisions of this section ?

**Shri Santi Ranjan Ghatak :** This I cannot say.

**Shri Gyan Singh Sohanpal :** How many more years the Government would take ?

**Shri Santi Ranjan Ghatak :** There are many problems. Though we have become Independent about 38 years back we have not yet been able to solve many problems.

**Shri Gyan Singh Sohanpal :** Sir, the Minister is here for the last eight years and he is in the know of the problem since then. He should have known how many more years the Government would take to solve it.

**Mr. Speaker :** He wants to say that he is not a fortune teller.

**Shri Gyan Singh Sohanpal :** Where the question of fortune comes in this question ?

**Mr. Speaker :** He cannot predict the future.

**Shri Gyan Singh Sohanpal :** It is that he is not sure of his own fate ?

**Shri Santi Ranjan Ghatak :** I am not an astrologer.

**Mr. Speaker :** Mr. Sohanpal, I believe that Dr. Gopal Das Nag filed his nomination for the ensuing Municipal elections yesterdy but he died today. So, who can predict the future ? Things are so uncertain.

**Shri Amalendra Roy :** Sir, he cannot extract assurances in this way.

**Shri Gyan Singh Sohanpal :** I am talking of Government not of Mr. Santi Ranjan Ghatak. Even if the Left Front Government is not there another Government will come.

**Mr. Speaker :** He says that he is willing to learn fortune telling from you.

**Shri Gyan Singh Sohanpal :** Sir, let him say that he will not be able to do it during his tenure.

## বাঁকুড়া জেলায় গ্রামীণ মহিলা শ্রমিক কল্যাণ কেন্দ্র

***৮১৭।** (অনুমোদিত প্রশ্ন নং *১০৬৭।) **শ্রী রামপদ মান্ডি :** আদিবাসী জাতি ও তফসিলি কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্তমানে বাঁকুড়া জেলায় আই এল ও তত্বাবধানে কোনও গ্রামীণ মহিলা শ্রমিক কল্যাণ কেন্দ্র কাজ করছে কি?

(খ) "ক" প্রশ্নের উত্তর "হ্যাঁ" হলে সেগুলি কোথায় কোথায় কাজ করছে; এবং

(গ) উক্ত কেন্দ্রগগুলিকে রাজ্য সরকারের আদিবাসী মঙ্গল বিভাগ কোনও আর্থিক সাহায্য করেন কি?

**ডাঃ শম্ভুনাথ মান্ডি :**

(ক) হ্যাঁ।

(খ) রানিবাঁধ থানার ঝিলিমিলি, ছেঁদাপাথর ও ভুরকুরায়।

(গ) হ্যাঁ।

**শ্রী রামপদ মান্ডি :** মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই যে গ্রামীণ মহিলা শ্রমিক উন্নয়ন সমিতি, এই সমিতিকে আপনার দপ্তর থেকে কত টাকা কি কি বাবদে দেওয়া হয়েছে?

**ডাঃ শম্ভুনাথ মান্ডি :** গ্রামীণ উন্নয়ন সমিতিকে ঝিলিমিলি শাখাকে ১৯৮২-৮৩ সালে শাল পাতার প্লেট তৈরির সরঞ্জাম বাবদ ৩১ হাজার ৫০০ টাকা দেওয়া হয়েছে। ১৯৮৪-৮৫ সালে বন সৃজনের জন্য ১ লক্ষ ৯ হাজার ২০০ টাকা দেওয়া হয়েছে। গ্রামীণ মহিলা শ্রমিক উন্নয়ন সমিতি, ছেঁদা পাথর শাখায় দেওয়া হয়েছে শালপাতার প্লেট তৈরির সরঞ্জাম এরজন্য ১৮ হাজার ৩০০ টাকা, ১৯৮৩-৮৪ সালে, ১৯৮৪-৮৫ সালে বন সৃজনের জন্য দেওয়া হয়েছে ১ লক্ষ ৮৭ হাজার ৫৫০ টাকা। ১৯৮৪-৮৫ সালে ওয়ার্ক শেড তৈরি করার জন্য দেওয়া হয়েছে ২০ হাজার টাকা। সমিতির ভুরকুরা শাখায় ১৯৮১-৮২ ও ১৯৮২-৮৩ সালে বন সৃজনের জন্য ৩ লক্ষ ৯ হাজার ৪২৮ টাকা দেওয়া হয়েছে। আর কলেকটিভ ছাপ পালন ফার্ম স্থাপন বাবদ ৫ হাজার ৫৫০ টাকা দেওয়া হয়েছে।

**শ্রী রামপদ মান্ডি :** মাননীয় মন্ত্রী জানাবেন কি, ঐ গ্রামীণ মহিলা শ্রমিক কল্যাণ কেন্দ্র দেখার জন্য বিদেশি মহিলারা মাঝে মাঝে এসে থাকেন। ওরা বিচ্ছিন্নতাবাদী কোনও এজেন্টের কাজ করছে, এইরকম কোনও খবর আছে কি?

**ডাঃ শম্ভুনাথ মান্ডি :** এইরকম কোনও খবর এখনও পর্যন্ত আমাদের জানা নেই।

**শ্রী ধীরেন সেন :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই ধরনের কেন্দ্র রাজ্যের অন্যান্য কোন জেলায় আছে?

**ডাঃ শম্ভুনাথ মান্ডি :** এই মহিলা সমিতি অর্গানাইজ করে তারা চালাচ্ছে, আমরা তাদের অর্থ দিয়েছি। পশ্চিমবাংলায় অন্য কোথায় এইরকম আছে, সেটা আমার জানা নেই।

[1-40 — 1-50 P.M.]

**শ্রী সুধাংশুশেখর মাঝি :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন বাঁকুড়া জেলায় যে মহিলা শ্রমিক কল্যাণ কেন্দ্রটি চালু হয়েছে, সেখানে এখন পর্যন্ত কতজন মহিলা কাজ করছেন?

**ডাঃ শম্ভুনাথ মান্ডি :** এখনই আমি সঠিক উত্তর দিতে পারছি না। তবে সমিতির মধ্যে যারা আছেন তারা সবাই আদিবাসী, অনাদিবাসী কেউ নেই।

**পেট্রোলিয়ামজাত দ্রব্য**

*৮১৮। (অনুমোদিত প্রশ্ন নং *২৩২।) **শ্রী অনুপকুমার চন্দ্র এবং শ্রী কাশীনাথ মিশ্র :** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৮৫ সালের ১৭ই মার্চ হতে ১৯৮৫ সালের ২৬শে মার্চ পর্যন্ত রাজ্য সরকারের মজুত ভান্ডার কত পরিমাণ পেট্রোলিয়ামজাত দ্রব্য মজুত ছিল;

(খ) ইহা কি সত্য যে, উক্ত সময়ে পেট্রোলিয়ামজাত দ্রব্যের দাম, বিশেষত ডিজেল ও কেরোসিনের দাম কমা সত্ত্বেও উক্ত দ্রব্যগুলি ব্যাপকভাবে কালোবাজারে বিক্রি হয়েছে; এবং

(গ) সত্য হলে, সরকার এ বিষয়ে কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**শ্রী রাধিকারঞ্জন ব্যানার্জি :**

(ক) রাজ্য সরকারের পেট্রোল পেট্রোলিয়ামজাত দ্রব্যের নিজস্ব কোনও মজুত ভান্ডার নেই।

(খ) পেট্রোল ও পেট্রোলিয়ামজাত দ্রব্যগুলির মধ্যে রাজ্য সরকার কেবলমাত্র কেরোসিন বন্টন ও সরবরাহ নিয়ন্ত্রণ করে থাকেন। উক্ত সময়ের মধ্যে কেন্দ্রীয় সরকার দুই দফায় কেরোসিন তেলের মূল্য পরিবর্তন করেন। প্রথম ধাপে বৃদ্ধি এবং পরবর্তী ধাপে কিছুটা হ্রাস হয়। দুই দফায় মূল্য পরিবর্তনের মধ্যকার সময়ের ব্যবধান খুব কম থাকায় সাময়িকভাবে সরবরাহ কিছুটা বিঘ্নিত হয়, কিন্তু ব্যাপক কালোবাজারির কোনও খবর রাজ্য সরকারের কাছে নেই।

(গ) রাজ্য সরকার উভয়ক্ষেত্রেই তৎপরতার সঙ্গে নূতন মূল্য নির্ধারণ করেন এবং নির্ধারিত মূল্যে কেরোসিন বন্টনের প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করেন। সরবরাহ বৃদ্ধি এবং খুচরো বিক্রির উপর বিভাগীয় তদারকি জোরদার করার ফলে কয়েকদিনের মধ্যেই স্বাভাবিক অবস্থা ফিরে আসে।

**শ্রী কাশীনাথ মিশ্র :** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি, আপনার রাজ্যে কেরোসিনের চাহিদা কত এবং কেন্দ্রীয় সরকারের কাছ থেকে কি আপনি সবটাই পাচ্ছেন?

**শ্রী রাধিকারঞ্জন ব্যানার্জি :** স্যার, এ প্রশ্নের উত্তর আমি অনেকবার দিয়েছি। তথাপি আবার দিচ্ছি। আমাদের চাহিদা প্রতি মাসে ৮০ হাজার মেট্রিক টন। একটা বছরকে তিন ভাগে ভাগ করে কেন্দ্রীয় সরকার ৪ মাস অন্তর অন্তর সরবরাহের পরিমাণের পরিবর্তন করে

আমাদের কেরোসিন তেল সরবরাহ করেন। গ্রীষ্ম, বর্ষা এবং শীত, এই তিনভাগে বছরকে ভাগ করে এক এক সময়ে এক এক পরিমাণ তেল সরবরাহ করছেন। গ্রীষ্ম এবং বর্ষাকালে আমাদের দরকার যখন বেশি তখন ওরা আমাদের কম করে দেন। আর শীতকালে, যখন আমাদের দরকার একটু কম তখন ওরা আমাদের বেশি করে দেন। আমাদের চাহিদা গড়ে প্রতি মাসে ৮০ হাজার মেট্রিক টন, ওরা আমাদের তার শতকরা ৬০ ভাগ দেন। শতকরা ৬০ ভাগের বেশি কখনই ওরা আমাদের মঞ্জুর করেন না।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনার নির্ধারিত মূল্যের চেয়ে বেশি মূল্য দিয়ে কালোবাজারে কেরোসিন তেল বিক্রি হচ্ছে, এ বিষয়ে আপনার কাছে কোনও সংবাদ এসেছে কি?

**শ্রী রাধিকারঞ্জন ব্যানার্জি ঃ** তা দু' একটি এসেছে।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, 'ওপেক' আন্তর্জাতিক বাজারে যখন পেট্রোলজাত জিনিসের দাম হ্রাস করছে ১০ শতাংশের বেশি হ্রাস করেছে তখন কেন্দ্রীয় সরকার পেট্রোল, ডিজেল, কেরোসিন দাম বাড়াচ্ছে কেন এবং এ ব্যাপারে আপনি জানিয়েছেন কি?

**শ্রী রাধিকারঞ্জন ব্যানার্জি ঃ** আমি অনেকবার প্রতিবাদ করেছি, কিন্তু কেন্দ্রীয় সরকার সেটা গ্রাহ্য করেননি।

**শ্রী গোপালকৃষ্ণ ভট্টাচার্য ঃ** এই প্রশ্নের মধ্যে আছে, বিশেষত ডিজেল ও কেরোসিনের দাম কমা সত্বেও উক্ত দ্রব্যগুলি ব্যাপকভাবে কালোবাজারে বিক্রি করছে। মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি প্রশ্নকর্তা প্রশ্ন করেছেন এই সময়ে পেট্রোলিয়ামজাত দ্রব্যের দাম কমেছে এটা আদৌ সত্য কি না?

**শ্রী রাধিকারঞ্জন ব্যানার্জি ঃ** আন্তর্জাতিক বাজারে এই সময়ে পেট্রোলিয়ামজাত দ্রব্যের দাম কমেছে। আমি বাজেট বক্তৃতার সময়ে বলেছি এবং অন্য উত্তরে বলেছি। যখন আন্তর্জাতিক বাজারে (ওপেক) তেলের দাম কমে যাচ্ছে তখন কেন্দ্রীয় সরকার দাম বাড়িয়ে দিচ্ছেন।

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানালেন, পেট্রোলিয়ামজাত দ্রব্যের জন্য রাজ্য সরকারের মজুত ভান্ডার নেই একথা ঠিক, কিন্তু যাদের কাছে মজুত থাকে সেই ডিলারদের থেকে পেট্রোলিয়ামজাত দ্রব্য যারা বিক্রি করে তাদের উপর কি ধরনের নিয়ন্ত্রণ রাজ্য সরকারের কাছে আছে সেটা মাননীয় মন্ত্রী মহাশয় জানাইবেন কি?

**শ্রী রাধিকারঞ্জন ব্যানার্জি ঃ** পেট্রোল সংস্থাগুলির এজেন্ট আছে, জেনারেলি যাদেরকে আমরা হোলসেলার বলে থাকি। এক-একজন এজেন্টের ৩০।৪০।৫০জন করে তেলের খুচরো দোকানদার আছে। কাজেই যখন পেট্রোল সংস্থাগুলি, তেল সংস্থাগুলি তাদের এজেন্টের কাছে দিয়ে দেন, তাদের হাতে যাওয়ার পর আমরা চেক করতে পারি। আমাদের দুর্নীতি দমন বিভাগের পক্ষ থেকে ইন্সপেক্টার, সাব-ইন্সপেক্টার যারা আছেন তারা তদারকি করেন প্রতি দোকানে দোকানে গিয়ে সপ্তাহে সপ্তাহে দেখেন। এই সমস্ত যে সাধারণ নিয়ম আছে তারা দেখেন। যখন অসুবিধার সৃষ্টি হয় আমাদের অফিসাররা আছেন, দুর্নীতি দমন বিভাগের

অফিসাররা রয়েছেন, জয়েন্ট অপারেশন হয়।

**নবগ্রাম প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রের গৃহ পুনঃনির্মাণ**

*৮১৯। (অনুমোদিত প্রশ্ন নং *১২০৭।) **শ্রী আবুল হাসনাৎ খান, শ্রী আতাহার রহমান এবং শ্রী বীরেন্দ্রনারায়ণ রায় ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, মুর্শিদাবাদ জেলার নবগ্রাম থানার অধীন নবগ্রাম প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রটির গৃহ বিভাগীয় কর্তৃপক্ষ দ্বারা ব্যবহারের অযোগ্য বলিয়া ঘোষিত হইয়াছে;

(খ) সত্য হইলে, কোনও তারিখে ঐরূপ ঘোষণা করা হয়; এবং

(গ) ঐ স্বাস্থ্যকেন্দ্রটি পুনঃনির্মাণের কাজ শুরু হইয়াছে কি?

**শ্রী রামনারায়ণ গোস্বামী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) ১৯৮৩ সালে।

(গ) স্বাস্থ্যকেন্দ্রটি পুনর্নির্মাণের জন্য প্রশাসনিক অনুমোদন দেওয়া হয়েছে।

**শ্রী বীরেন্দ্রনারায়ণ রায় ঃ** আপনি বললেন ১৯৮৩ সালে কনডেম করা হয়েছে এবং অ্যাডমিনিস্ট্রেটিভ অ্যপ্রুভ্যাল দেওয়া হয়েছে। আমার প্রশ্ন হচ্ছে, কোনও টাকা সাংসান করেছেন কি, করে থাকলে কত টাকা?

**শ্রী রামনারায়ণ গোস্বামী ঃ** ৬ লক্ষ ৫৪ হাজার ৯৭৬ টাকার অ্যাডমিনিস্ট্রেটিভ অ্যপ্রুভাল দিয়েছি।

**শ্রী বীরেন্দ্রনারায়ণ রায় ঃ** কনডেম হওয়ার পর থেকে আজ পর্যন্ত আমি আপনার দপ্তরে এবং পি.ডব্লু.ডি দপ্তরে বহুবার গেছি। পায়ের জুতোর শুকতলা ছিঁড়ে গেছে। আমার প্রশ্ন হচ্ছে কবে কাজটা শুরু হবে? কারণ ঐ হাসপাতালটি না থাকার ফলে ছোট ছোট রোগের জন্য বহরমপুর সদর হাসপাতালে জীপে করে যেতে হয় ৮০।৯০ টাকা খরচ করে।

**শ্রী রামনারায়ণ গোস্বামী ঃ** এটা ৩টি দপ্তরের সঙ্গে যুক্ত। হেলথ, পি.ডব্লু.ডি. এবং ফিনান্স। অ্যাডমিনিস্ট্রেটিভ প্রসিডিওরের জন্য কিছু সময় নিচ্ছে। আশা করছি, জুন জুলাই মাসে শুরু হবে।

[1-50 — 2-00 P.M.]

**শ্রী শচীন সেন ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় যেটা বললেন যে ১৯৮৩ সালে এটা কনডেম হয়েছে। খুবই আশ্চর্য আজকে ১৯৮৬-৮৭ সাল আসছে, আমরা কিন্তু আপনাকেই জিজ্ঞাসা করছি যে আপনি কি কোনও ডেট দিতে পারেন? ৩টি ডিপার্টমেন্ট যুক্ত থাকতে পারে, কিন্তু সেই অঞ্চলের মানুষ কতদিন ভুগবেন, এটা হতে পারেনা। কাজেই আমি আপনাকে বলব যে আপনার প্রাথমিক দায়িত্ব। কাজেই আপনি কি কথা দিতে পারেন কবে নাগাদ নির্মাণ কাজ শুরু হচ্ছে?

**শ্রী রামনারায়ণ গোস্বামী :** কোনও কথা দেওয়া সম্ভব নয়। আমি অবশ্য আশা করছি জুন মাসে কাজ শুরু হবে। কাজ যারা করবে সেই পি.ডব্লিউ.ডি.কে আমরা অ্যাডমিনিস্ট্রেটিভ অ্যাপ্রুভ্যাল দিয়েছি।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস :** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন প্রশাসন অনুমোদন হয়েছে। এই বিষয়ে অর্থদপ্তরের অনুমোদন পাওয়া গেছে কি বা আরও দ্রুত যাতে কাজটি সম্পন্ন হয় তারজন্য কিছু করছেন কি?

**শ্রী রামনারায়ণ গোস্বামী :** আমরা কি করব বলুন। একটা পচা, গলা প্রশাসন ব্যবস্থার মধ্যে আমরা এসেছি, তার অনিবার্য পরিণতি তো এইরকম হবেই।

**রামপুরহাট মহকুমা হাসপাতালে শয্যাবৃদ্ধি**

*৮২০। (অনুমোদিত প্রশ্ন নং *৫২৪।) **ডাঃ মোতাহার হোসেন :** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রামপুরহাট মহকুমা হাসপাতালে শয্যা-সংখ্যা বাড়ানোর কোনও প্রস্তাব সরকারের আছে কি; এবং

(খ) থাকলে, কবে নাগাদ উহার কাজ শুরু হবে?

**শ্রী রামনারায়ণ গোস্বামী :**

(ক) বিষয়টি সরকারের বিবেচনাধীন

(খ) সঠিক বলা সম্ভব নয়।

**শ্রী কাশীনাথ মিশ্র :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি ১৯৮২ সালে ২৫০টি বেড হবে এই আশ্বাস দিয়েছিলেন কি না?

**শ্রী রামনারায়ণ গোস্বামী :** সেটা মনে নাই। ওখানে ১১৯টি বেড করবার প্রস্তাব আমাদের বিবেচনাধীন আছে।

**শ্রী কাশীনাথ মিশ্র :** আপনারা এ ব্যাপারে পূর্ত বিভাগের কাছ থেকে কোনওরকম টেন্ডার এর জন্য চেয়েছেন?

**শ্রী রামনারায়ণ গোস্বামী :** আমরা পূর্ত বিভাগের কাছ থেকে প্ল্যান অ্যান্ড এস্টিমেট চেয়েছি।

## Short Notice Starred Questions

## (to which oral answers were given)

**রবীন্দ্রনাথ ঠাকুরের ১২৫তম জন্মবার্ষিকী উদ্‌যাপন**

*৮৪৯। [অনুমোদিত প্রশ্ন নং *২৫৮৬ (শর্ট নোটিশ) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ :** ক্রীড়া ও যুবকল্যাণ (যুবকল্যাণ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) রবীন্দ্রনাথ ঠাকুরের ১২৫তম জন্মবার্ষিকী উদ্‌যাপনের কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা; এবং

(খ) থাকিলে, এ ব্যাপারে সরকার কি কি পরিকল্পনা গ্রহণ করিয়াছেন?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ**

(ক) আমি দু-একটা কথা বলছি এটা টেবিলে লে করা আছে।

(খ) হ্যাঁ,

এই উপলক্ষে পশ্চিমবঙ্গ সরকারের ক্রীড়া ও যুব কল্যাণ দপ্তর, তথ্য ও সংস্কৃতি দপ্তর এবং শিক্ষাদপ্তর বিস্তারিত কর্মসূচি গ্রহণ করেছে।

ক্রীড়া ও যুব কল্যাণ দপ্তর যে কর্মসূচি গ্রহণ করেছে তা এই সঙ্গে যুক্ত করা হল।

বিশ্বকবি রবীন্দ্রনাথ ঠাকুরের ১২৫তম জন্মবর্ষ পূর্তি উপলক্ষে পশ্চিমবঙ্গ সরকার বর্ষব্যাপী বিস্তারিত কর্মসূচী গ্রহণ করেছেন। পশ্চিমবঙ্গ সরকারের ক্রীড়া ও যুবকল্যাণ বিভাগ, তথ্য ও সংস্কৃতি দপ্তর এবং শিক্ষা দপ্তরের যৌথ উদ্যোগে এই উৎসব অনুষ্ঠানের আয়োজন করা হয়েছে।

ক্রীড়া ও যুবকল্যাণ বিভাগের পক্ষ থেকে এই বছর ব্লকস্তর, পৌরসভা স্তর, জেলাস্তর (কলকাতা সহ) এবং রাজ্যস্তরে বিভিন্ন বিষয়ে প্রতিযোগিতা সংগঠিত করার উদ্যোগ নেওয়া হয়েছে।

**প্রতিযোগিতার সময়সূচি ঃ**

ব্লক ও পৌরসভা স্তরে প্রতিযোগিতা ও উৎসব ঃ ৩০শে জুনের মধ্যে শেষ করতে হবে।

জেলা স্তরে প্রতিযোগিতা ও উৎসব ঃ ৩১শে আগস্টের মধ্যে শেষ করতে হবে।

রাজ্যস্তরের প্রতিযোগিতা ও উৎসব ঃ ২০শে ডিসেম্বরের মধ্যে শেষ করতে হবে।

**প্রতিযোগিদের বয়স অনুযায়ী চারটি ভাগ হবে নিম্নরূপ ঃ**

৮ বছর বয়স পর্যন্ত বালক - বালিকা ঃ 'ক' বিভাগ

৮ বছরের উর্দ্ধে থেকে ১২ বছর বয়স পর্যন্ত বালক-বালিকা ঃ 'খ' বিভাগ

১২ বছরের উর্দ্ধে থেকে ১৬ বছর বয়স পর্যন্ত বালক-বালিকা ঃ 'গ' বিভাগ

১৬ বছরের উর্দ্ধে থেকে ২৫ বছর বয়স পর্যন্ত বালক-বালিকা ঃ 'ঘ' বিভাগ

এ ছাড়াও থাকবে সর্বসাধারণের জন্য কয়েকটি প্রতিযোগিতা।

প্রতিযোগিতাগুলি সাধারণভাবে বাংলা ভাষায় অনুষ্ঠিত হবে। কয়েকটি বিশেষ ক্ষেত্রে হিন্দি,.

নেপালী ও উর্দু ভাষায় প্রতিযোগিতা অনুষ্ঠিত হবে।

**ব্লক ও পৌর স্তরে**

| | |
|---|---|
| রবীন্দ্র কবিতা আবৃত্তি | ঃ ক, খ ও গ বিভাগ |
| রবীন্দ্রনাথ স্মরণে স্বরচিত কবিতা রচনা | ঃ গ, ঘ এবং সর্বসাধারণের জন্য। |
| প্রবন্ধ প্রতিযোগিতা | ঃ গ, ঘ এবং সর্বসাধারণের জন্য। |
| রবীন্দ্র সঙ্গীত প্রতিযোগিতা (একক কণ্ঠ) | ঃ ক, খ, গ, ঘ এবং সর্বসাধারণের জন্য। |
| সমবেত রবীন্দ্র সঙ্গীত | ঃ গ, ঘ এবং সর্বসাধারণের জন্য। |
| বিতর্ক | ঃ গ, ঘ এবং সর্বসাধারণের জন্য। |
| আলোচনা | ঃ গ, ঘ বিভাগের জন্য। |
| বসে আঁকো | ঃ ক, খ, গ, ঘ বিভাগের জন্য। |
| নাটক | ঃ গ, ঘ এবং সর্বসাধারণের জন্য। |
| গীতিনাট্য ও নৃত্যনাট্য | ঃ গ, ঘ এবং সর্বসাধারণের জন্য। |
| নৃত্য | ঃ ক, খ, গ, ঘ বিভাগ। |
| প্রশ্নোত্তর প্রতিযোগিতা | ঃ ক, খ, গ, ঘ বিভাগের জন্য। |

**জেলাস্তর**

ব্লক ও পৌর স্তরের সফল প্রতিযোগীরা জেলাস্তরের প্রতিযোগিতায় অংশ গ্রহণের সুযোগ পাবেন। এছাড়াও জেলা স্তরে নিম্নবর্ণিত বিষয়গুলিও প্রতিযোগিতার অন্তর্ভুক্ত হবে ঃ

১। স্বরচিত গল্প প্রতিযোগিতা।

২। কবিতার শব্দ ছক প্রতিযোগিতা।

৩। রবীন্দ্র তর্পন সমন্বিত লিটিল ম্যাগাজিন প্রতিযোগিতা।

৪। জেলার আন্তঃ কলেজ বিতর্ক প্রতিযোগিতা।

**রাজ্যস্তরে**

কেবলমাত্র জেলাস্তরে সফল প্রতিযোগীরা রাজ্যস্তরের প্রতিযোগিতায় অংশ গ্রহণের সুযোগ পাবেন। এছাড়াও রাজ্যস্তরে কয়েকটি বিশেষ প্রতিযোগিতা অনুষ্ঠিত হবে। বিষয়গুলি নিচে দেওয়া হল ঃ

১। আন্তঃ বিশ্ববিদ্যালয় বিতর্ক প্রতিযোগিতা।

২। আন্তঃ বিশ্ববিদ্যালয় আলোচনাচক্র প্রতিযোগিতা।

৩। চন্ডালিকা নৃত্যনাট্য হিন্দি ভাষায় প্রতিযোগিতা।

৪। ইংরাজী, হিন্দি, উর্দ্দু ও নেপালী ভাষায় অনুদিত রবীন্দ্র কবিতার আবৃত্তি প্রতিযোগিতা।

৫। দৃশ্যকাব্য ও গীতি আলেখ্য প্রতিযোগিতা।

প্রতিটি স্তরেই প্রতিযোগিতার পাশাপাশি প্রদর্শনী ও উৎসব অনুষ্ঠিত হবে। উৎসবের অঙ্গ হবে ঃ

১। তরুণ কবি সম্মেলন।

২। রবীন্দ্র মেলা।

৩। নবীনের জিজ্ঞাসা প্রবীণের উত্তর (রবীন্দ্র বিশেষজ্ঞ ও গবেষকদের সঙ্গে সাধারণ মানুষের মুখোমুখি জিজ্ঞাসা।

৪। ক্ষুদ্র পত্রিকা প্রদর্শনী।

৫। রবীন্দ্র সাহিত্য অবলম্বনে পোস্টার প্রদর্শনী।

৬। রবীন্দ্র প্রতিকৃতি অঙ্কন প্রদর্শনী।

৭। রবীন্দ্র চলচ্চিত্র উৎসব।

৮। আলোচনাচক্র ঃ স্থানীয় রবীন্দ্র গবেষকদের সহযোগিতায়।

৯। বিশিষ্ট শিল্পীদের সমন্বয়ে সঙ্গীত, নাটক, নৃত্য, গীতিনৃত্য, ইত্যাদি অনুষ্ঠিত হবে।

* গ্রামাঞ্চলে রবীন্দ্র চর্চা প্রসারিত করার লক্ষ নিয়ে গ্রাম পঞ্চায়েত স্তরেও কিছু কিছু কর্মসূচি নেওয়া হবে।

১২৫তম রবীন্দ্র জন্ম বার্ষিকী উদ্‌যাপন উপলক্ষ্যে ক্রীড়া ও যুবকল্যাণ বিভাগ যে কর্মসূচি গ্রহণ করেছে তার পূর্ণাঙ্গ ও বিস্তারিত বিবরণ ব্লক, জেলা ও রাজ্য স্তরের কার্যালয় থেকে পাওয়া যাবে।

আমার বিস্তারিত তথ্য টেবিলে যে করা আছে। এ ছাড়া আমার বক্তব্য হল বহুবিধ বিষয় এই প্রতিযোগিতায় বিভিন্নভাবে সাংস্কৃতিক জীবন পাবে। এর মুখ্য উদ্দেশ্য হল কবিগুরু রবীন্দ্রনাথ ঠাকুরের ১২৫তম জন্মবর্ষ পুর্তি উপলক্ষে আমাদের রাজ্যে যে সুস্থ সাংস্কৃতিক আন্দোলনের যে নূতন জোয়ার এবং শক্তির সৃষ্টি হয়েছে তাকে আরও সঞ্চারিত করার উদ্দেশ্য নিয়ে একটা বিস্তারিত কার্যক্রম রাজ্য সরকার গ্রহণ করেছে।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই যে উৎসব পালন করা হচ্ছে তাতে ব্লক স্তরে, পৌরসভা স্তরে এবং রাজ্য স্তরে কত টাকা দেবেন?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** ব্লক স্তরে এবং পৌরসভা স্তরে সাধারণভাবে যে টাকা রাখা হয়েছে তা হল ৪ হাজার টাকা এবং রাজ্য স্তরে যে টাকা রাখা হয়েছে তা হল ২০ হাজার টাকা।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি এই মর্মে ব্লকগুলিতে এবং পৌরসভাগুলিতে নির্দেশ পাঠানো হয়েছে কি না?

**শ্রী সুভাষ চক্রবর্তী :** এটা শিঘ্রই পাঠানো হবে।

**ডাঃ মানস ভুঁইয়া :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি এই যে ব্লক স্তরে যে অনুষ্ঠান হবে এটা কাদের কাদের নিয়ে হবে, কাদের সংগঠিত করে এই কাজ করা হবে? আপনি যেভাবে যুব উৎসব করেছিলেন যুব ফেডারেশন এবং ছাত্র ফেডারেশন নিয়ে সেইভাবে হবে নাকি বুদ্ধিজীবী, শিক্ষক-শিক্ষিকা, অধ্যাপক এবং সাংস্কৃতি চিন্তাশীল মানুষ সমস্ত মানুষকে সংগঠিত করে করা হবে? রাজনৈতিক ছাত্র শাখা সংগঠিত করে করা হবে?

**শ্রী সুভাষ চক্রবর্তী :** মাননীয় সদস্য মানস ভুঁইয়া মন্তব্য সঠিক নয়, যুব উৎসব ছাত্র ফেডারেশন এবং যুব ফেডারেশনকে সংগঠিত করে করা হয় নি। সমস্ত প্রগতিশীল, গণতান্ত্রিক মানুষ এবং সংগঠনকে ডাকা হয়। এই উৎসবের ক্ষেত্রে ব্লক স্তরে যে কমিটি হবে তাতে পঞ্চায়েত সমিতির সভাপতি থাকবে এবং পৌরসভার স্তরে যে কমিটি হবে তাতে পৌরসভার চেয়ারম্যান সভাপতি থাকবেন। যেহেতু মূলত এটা তরুণ এবং কিশোরদের জন্য সেইজন্য ছাত্র এবং যুব সংগঠনের প্রতিনিধি থাকবে। শিক্ষা এবং সংস্কৃতি অনুরাগী মানুষকে সঙ্গে নিয়ে বিভিন্ন দিক থেকে যারা সমাজের বিভিন্ন কর্মকান্ডে যুক্ত থাকে তাদেরও অংশগ্রহণ করানো হবে। ব্লক স্তরে, জেলা স্তরে এবং রাজ্য স্তরে সরকারি কমিটি অন্তর্ভুক্ত করা হবে।

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল :** মাননীয় সদস্য যেভাবে সাপ্লিমেন্টারি করেছেন আমি সেইভাবে সাপ্লিমেন্টারি করব না। আমার সাপ্লিমেন্টারি প্রশ্ন হল ২৫ বছর আগে রবীন্দ্রনাথের জন্ম শত বার্ষিকী হয়ে গেছে, ক্রীড়া এবং যুব কল্যাণ দপ্তরের এইরকম কোন নথি-পত্র আছে কিনা, ২৫ বছর আগে রবীন্দ্রনাথের জন্মশত বার্ষিকী এই দপ্তরের মাধ্যমে পালন করা হয়েছে কি না? ২৫ বছর আগে কংগ্রেস ক্ষমতায় ছিল সেই সময় এই উৎসব পালন করা হয়েছে কি না?

**শ্রী সুভাষ চক্রবর্তী :** মাননীয় সদস্যের অবগতির জন্য জানাচ্ছি ক্রীড়া এবং যুব কল্যাণ দপ্তর এই উৎসব করছে। মূলত এই যুব কল্যাণ দপ্তর তখন এই বিভাগের জন্ম হয়নি।

**শ্রী কামাখ্যাচরণ ঘোষ :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, যদি কোনও যুবক অকালে বৃদ্ধ হয়ে যায় তাহলে সে কি এই যুব-ক্রীড়াঙ্গনে অংশগ্রহণ করতে পারবে?

[2-00 — 2-10 P.M.]

**শ্রী সুভাষ চক্রবর্তী :** এটা অবান্তর প্রশ্ন।

**শ্রী প্রভঞ্জন মন্ডল :** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি আপনার উত্তরে বলেছেন যে ব্লক স্তরে ৪ হাজার করে টাকা রবীন্দ্রনাথের আগামী ১২৫তম জন্ম-জয়ন্তীতে স্যাংশন করবেন এবং জেলা স্তরে স্যাংশন করবেন ২০ হাজার টাকা। কিন্তু আমরা দেখতে পাচ্ছি যে, বিভিন্ন যেসব অনুষ্ঠান ব্লক পর্যায়ে ইউথ সার্ভিস ডিপার্টমেন্ট থেকে হচ্ছে, তাতে ৪ হাজার টাকায় সংকুলান হচ্ছেনা। সেক্ষেত্রে বাইরে থেকে টাকা কালেকশন করতে হচ্ছে। কিন্তু তার ১২৫তম

জন্মজয়ন্তী যা পালন করতে যাচ্ছেন সেটা নিশ্চয়ই গতানুগতিক ধারায় পালন করবেন না। এই অবস্থায় ব্লক পর্যায়ে ৪ হাজার টাকার একটু বেশি স্যাংশন করবার কথা চিন্তা-ভাবনা করবেন কি?

**শ্রী সুভাষ চক্রবর্তী :** আমাদের ব্লক এবং পৌরসভা স্তরে ৩৪১টি এবং ১০৫টি, মোট ৪৪৬টি ইউনিট ৪ হাজার করে পাবে। কিন্তু এর সঙ্গে রয়েছে ১৭টি জেলা। স্বভাবিকভাবে ব্যয়বরাদ্দের যা সঙ্কুলান আছে তাতে এর চেয়ে বেশি বিবেচনা করা এই দপ্তরের পক্ষে সম্ভব নয়। তবে আপনি যে বক্তব্য রাখলেন সেটা নিশ্চয়ই মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে রাখব, কিন্তু যে দৃষ্টিভঙ্গি থেকে এটা পালন করছি সেটা হচ্ছে, সরকারি প্রশাসন-ব্যবস্থার দ্বারাই এটা করতে চাইছিনা, এর সঙ্গে গণ উদ্যোগকে সম্পৃক্ত করতে চাই। জনগণকে এর সঙ্গে যুক্ত করতে চাই এই উদ্দেশ্য নিয়ে যে, অনুষ্ঠান পালনের ক্ষেত্রে বাড়তি টাকা জোগানের দায়িত্বটাও সেক্ষেত্রে তারাই পালন করেন।

**শ্রী অমলেন্দ্র রায় :** মাননীয় মন্ত্রী যখন বিধানসভায় এই কর্মসূচি ঘোষণা করছেন তখন নিশ্চয়ই এম.এল.এদের একেবারে অকমর্ণ্য বলে মনে করেন না। আমি জানতে চাইছি, যে অনুষ্ঠানের কর্মসূচি নেওয়া হয়েছে তাতে বিধানসভার সদস্যরা কোন স্তরে কোন কমিটির সঙ্গে যুক্ত থাকবেন জানাবেন কি?

**শ্রী সুভাষ চক্রবর্তী :** ব্লক এবং জেলা স্তরে এম.এল.এদের যুক্ত করা হয়েছে।

**শ্রী সেখ ইমাজুদ্দিন :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, দেখা যাচ্ছে ক, খ, গ, ঘ করে বিভিন্ন বয়সের ছেলেমেয়ের বিভিন্ন প্রতিযোগিতার ব্যবস্থা সেখানে থাকবে, কিন্তু সাধারণের জন্য সেখানে কোনও প্রতিযোগিতার ব্যবস্থা থাকবে কিনা?

**শ্রী সুভাষ চক্রবর্তী :** সর্বসাধারণের জন্য সেখানে ব্যবস্থা আছে।

## Starred Questions

## (for which written answers were laid on the Table)

### কোচবিহার জেলায় এফ এফ ডি এ-র মাধ্যমে এফ সি এস-কে ব্যাঙ্ক ঋণ ও সাবসিডি প্রদান

*৮২১। (অনুমোদিত প্রশ্ন নং *১৫৬০।) **শ্রী বিমলকান্তি বসু :** মৎস্য বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কোচবিহার জেলায় এফ এফ ডি এ স্থাপন হইতে এ যাবৎ এফ এফ ডি এ-র মাধ্যমে কতগুলি এফ সি এস কে ব্যাঙ্ক ঋণ ও সাবসিডি দেওয়া হইয়াছে; এবং

(খ) এই জেলায় কতগুলি এফ সি এস এ যাবৎ উক্ত প্রকার সাহায্যের জন্য জেলা এজেন্সির নিকট দরখাস্ত পেশ করিয়াছেন?

**মৎস্য বিভাগের মন্ত্রী ঃ**

(ক) এ যাবৎ কোনও মৎস্যজীবী সমবায় সংস্থাকে কোনও রূপ ব্যাঙ্ক ঋণ এবং অনুদান দেওয়া হয় নাই।

(খ) এ যাবৎ মোট ১৯টি মৎস্যজীবী সমবায় সংস্থা ঋণ ও অনুদান পাওয়ার জন্য আবেদন করিয়াছেন।

**বাঁকুড়া মেডিক্যাল কলেজ হাসপাতালে ক্যাশ সরকারের পদ**

*৮২২। (অনুমোদিত প্রশ্ন নং *৯৮৭।) **শ্রী সুব্রত মুখার্জি এবং শ্রী কাশীনাথ মিশ্র ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, বাঁকুড়া মেডিক্যাল কলেজ এবং কলেজ হাসপাতালে প্রতি মাসে লক্ষাধিক টাকার লেনদেন হওয়া সত্ত্বেও ওখানে কোনও ক্যাশ সরকারের পদ নাই;

(খ) সত্য হলে, উক্ত পদ না থাকার কারণ কি;

(গ) উক্ত পদ সৃষ্টির কোনও পরিকল্পনা আছে কি; থাকলে সংখ্যায় কত; এবং

(ঘ) পশ্চিমবঙ্গের অন্যান্য কলেজ হাসপাতালগুলিতে উক্ত পদ আছে কি; থাকলে

(১) সংখ্যায় কত,

(২) শূন্য পদের সংখ্যা কত ও

(৩) পদের বেতনক্রম কত?

**স্বাস্থ্য ও পরিবার কল্যান বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) সরকার উক্ত হাসপাতালটি অধিগ্রহণ করার সময় ঐ ধরনের কোনও পদ ছিল না।

(গ) হ্যাঁ (দুইটি) একটি কলেজের জন্য একটি হাসপাতালের জন্য

(ঘ) কলকাতার অন্ততঃ দুটি কলেজ হাসপাতালে এ ধরনের পদ নেই।

(১) প্রশ্ন ওঠে না।

(২) প্রশ্ন ওঠে না।

(৩) ২৪৫ টাকা থেকে ৪৫৫ টাকা।

**রাজ্যে শিশু শ্রমিক**

*৮২৩। (অনুমোদিত প্রশ্ন নং *৩৯৬।) **শ্রী মনোহর তিরকী ও শ্রী বিভূতিভূষণ দে ঃ** শ্রম বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্তমানে এ রাজ্যে শিশু শ্রমিকের সংখ্যা কত;

(খ) কোন কোনও শিল্পে অধিক সংখ্যায় শিশু শ্রমিক নিয়োজিত; এবং

(গ) এইসব শিশু শ্রমিকদের নির্মম শোষণের হাত থেকে রক্ষা করার জন্য কোনও আইন প্রণয়নের কথা সরকার চিন্তা করছেন কি?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) এ রাজ্যে মোট শিশু শ্রমিকের সার্বিক তথ্য দেওয়া সম্ভব নয়। তবে ১৯৮৪ সালের তথ্যনুযায়ী চা বাগিচাগুলিতে ১০,৪৯৪ জন শিশু শ্রমিক এবং ৬২৯২ জন কিশোর শ্রমিক নিযুক্ত রয়েছে। তাছাড়া ১২ থেকে ১৫ বছরের প্রায় ৪,২৫০ জন বালক (কমবয়সী শ্রমিক) বিভিন্ন দোকান সংস্থায় নিযুক্ত।

(খ) চা-বাগিচা এবং বিভিন্ন দোকান সংস্থাতে সংখ্যায় বেশি শিশু শ্রমিক নিয়োজিত রয়েছে।

(গ) কেন্দ্রীয় সরকার দ্বারা কয়েকটি রাজ্য সরকারের শ্রমমন্ত্রীদের নিয়ে গঠিত একটি ছোট কমিটি গুজরাট, উত্তরপ্রদেশ, তামিলনাড়ু, ও পশ্চিমবাংলায় শিশু শ্রমিকদের অবস্থা সরেজমিনে পরিদর্শন করেন এবং শিশু শ্রমিকদের স্বাস্থ্য, শিক্ষা, কর্মে নিযুক্তির বয়স ইত্যাদি পর্যালোচনা করেছিলেন। কিন্তু তাদের সুপারিশ সমূহ চূড়ান্তভাবে গ্রহণ করা সম্ভব হয় নাই। কেন্দ্রীয় শ্রমমন্ত্রী কর্তৃক আহুত সম্মেলনে এই বিষয়টি এবং শিশু শ্রমিকদের জন্য একটি পূর্ণাঙ্গ আইন প্রণয়নের গুরুত্ব সম্বন্ধে উল্লেখ ও আলোচনা করা হয়েছে।

**ইন্দিরা মাতৃ সেবাসদনে প্যাথলজি বিভাগ**

***৮২৪।** (অনুমোদিত প্রশ্ন নং *১৪০৭।) **শ্রী অরুণ গোস্বামী :** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, ১৯৮২ সাল থেকে পাইকপাড়ার "ইন্দিরা মাতৃ সেবাসদনে" প্যাথলজি বিভাগ বন্ধ আছে; এবং

(খ) সত্য হলে, ঐ হাসপাতালের রোগীদের প্যাথলজিক্যাল পরীক্ষা কোথা থেকে করানো হয়?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) ইন্দিরা মাতৃ সেবাসদনে আদৌ কোনও প্যাথলজি বিভাগ নেই।

(খ) প্রশ্ন ওঠে না। তবে প্রয়োজনবোধে যেকোনও সরকারি প্যাথলজি বিভাগে রোগীদের পরীক্ষা করা হয়।

**দারিদ্র্য সী[illegible] নিচের জনসাধারণকে ভরতুকি দিয়ে রেশন সরবরাহ**

***৮২৫।** (অনুমোদিত প্রশ্ন নং *১৩৯০।) **শ্রী শিবপ্রসাদ মালিক :** খাদ্য ও সরবরাহ

বিভাগের **মন্ত্রী** মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পশ্চিমবাংলার জাতি নির্বিশেষে (কাস্ট) দারিদ্র্য সীমারেখার নিচে বসবাসকারি জনসাধারণকে ভরতুকি দিয়ে রেশন দেওয়ার পরিকল্পনা সরকারের আছে কি; এবং

(খ) "ক" প্রশ্নে উত্তর "হ্যাঁ", হলে কতদিনে তা বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বর্তমানে এরূপ কোনও পরিকল্পনা সরকারের নাই।

(খ) এ প্রশ্ন ওঠে না।

## হলদিয়া কর্মবিনিয়োগ কেন্দ্রের মাধ্যমে চাকুরিপ্রাপ্তি

*৮২৬। (অনুমোদিত প্রশ্ন নং *১৪২০।) **ডাঃ মানস ভুঁইয়া ঃ** শ্রম বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, মেদিনীপুর জেলার হলদিয়া কর্মবিনিয়োগ কেন্দ্র থেকে মেদিনীপুর জেলার স্থায়ী অধিবাসী বেকার যুবকরা হলদিয়াতে চাকুরি পাচ্ছেন না;

(খ) ১৯৭৮ সাল থেকে ১৯৮৬ সালের ২০এ ফেব্রুয়ারি অবধি কতজন সর্বমোট বেকার যুবক হলদিয়া কর্মবিনিয়োগ কেন্দ্র থেকে চাকুরি পেয়েছেন;

(গ) তাঁদের মধ্যে মেদিনীপুর জেলায় স্থায়ী বাসিন্দা কতজন; এবং

(ঘ) হলদিয়া কর্মবিনিয়োগ কেন্দ্রে নাম লেখানোর জন্য স্থানীয়ভাবে ঠিকানা ভাড়া দেওয়ার চক্রের কোনও খবর সরকারের আছে কি?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সংবাদ ঠিক নয়

(খ) ১৯৭৮ সালের ১লা জানুয়ারি থেকে ১৯৮৬ সালের ২৮শে ফেব্রুয়ারি পর্যন্ত হলদিয়া কর্ম বিনিয়োগ কেন্দ্র হতে সর্বমোট ৩৩৩৩ জন বেকার চাকুরি পেয়েছেন।

(গ) তথ্য সংগ্রহ করা হচ্ছে।

(ঘ) খবর জানা নেই।

## সরকারি উদ্যোগে দুঃস্থ মৎস্যজীবীদের জন্য গৃহনির্মাণ

*৮২৭। (অনুমোদিত প্রশ্ন নং *১৯৫২।) **শ্রী প্রশান্তকুমার প্রধান ঃ** মৎস্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) দুঃস্থ মৎস্যজীবীদের জন্য সরকারি উদ্যোগে বাড়ি তৈরি করার কোনও পরিকল্পনা আছে কি; এবং

(খ) "ক" প্রশ্নের উত্তর "হ্যাঁ" হইলে, বর্তমান বৎসরে (১৯৮৫-৮৬) কত দুঃস্থ মৎস্যজীবী এর আওতায় আসিবে বলিয়া আশা করা যায়?

**মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) চার হাজার নব্বইটি দুঃস্থ মৎস্যজীবি পরিবার।

**মৎস্য সমবায় সমিতির সদস্য নির্বাচন পদ্ধতি**

***৮২৮।** (অনুমোদিত প্রশ্ন নং *২০৬৪।) **ডাঃ সুকুমার রায় ঃ** মৎস্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মৎস্য সমবায় সমিতির সদস্য নির্বাচনের পদ্ধতি কি;

(খ) উক্ত সমবায় সমিতি গঠনের বিষয়ে কোনও আইন আছে কিনা; এবং

(গ) কোন কোনও পেশায় নিযুক্ত ব্যক্তিদের ঐ সমবায়ের সদস্যভুক্তি করা হয়?

**মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) পেশাগত মৎস্যজীবী যে কোনও ব্যক্তি মৎস্যজীবী সমবায় সমিতির সদস্য পদের জন্য আবেদন করতে পারেন। ঐ আবেদন সমিতি একমাসের মধ্যে বিবেচনা করে সিদ্ধান্ত গ্রহণের ১৫ দিনের মধ্যে আবেদনকারিকে সিদ্ধান্ত জানিয়ে দেবেন। দরখাস্ত করার পর ৪৫ দিনের মধ্যে উত্তর না পেলে ধরে নিতে হবে যে আবেদনকারিকে সভ্য করা হল না।

(খ) হ্যাঁ, আছে।

(গ) পেশাগত প্রকৃত মৎস্যজীবী ব্যক্তিই মৎস্যজীবী সমবায় সমিতির সদস্য হতে পারেন।

**রাষ্ট্রপতির সম্মতির অপেক্ষায় শ্রম দপ্তরের বিল**

***৮২৯।** (অনুমোদিত প্রশ্ন নং *৭৮১।) **শ্রী বিভূতিভূষণ দে ঃ** শ্রম বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, ১৯৭৭ সালে বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হওয়ার পর শ্রম দপ্তরের যে কয়টি বিল পাশ হয়েছে তার মধ্যে কয়টিতে রাষ্ট্রপতির অনুমোদন এখনও মেলেনি?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

৩টি।

**দীঘা স্টেট জেনারেল হাসপাতাল**

***৮৩০।** (অনুমোদিত প্রশ্ন নং *২১০০।) **শ্রী অবন্তি মিশ্র ঃ** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) দীঘা স্টেট জেনারেল হসপিটালে স্থায়ী সুপারিনটেনডেন্ট সহ শল্য চিকিৎসক, স্ত্রীরোগ বিশেষজ্ঞ, প্যাথলজিস্ট ও রেডিওলজিস্ট নিযুক্ত না করার কারণ কি;

(খ) দীঘা স্টেট জেনারেল হসপিটালের আইসোলেশন ওয়ার্ড-এর জন্য পৃথক ঘর নির্মাণ করার কোনও প্রস্তাব স্বাস্থ্য বিভাগের আছে কি; এবং

(গ) "খ" প্রশ্নের উত্তর "হ্যাঁ" হলে, কবে নাগাদ আইসোলেশন ওয়ার্ডের জন্য পৃথক ঘর নির্মাণ করা হবে বলে আশা করা যায়?

**স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) স্থায়ী সুপারিনটেনডেন্ট নিয়োগ করা হয়েছে। ঐ হাসপাতালে অন্যান্য বিশেষজ্ঞের কোনও পদ না থাকায় ঐরূপ বিশেষজ্ঞ নিয়োগ সম্ভব নয়।

(খ) হ্যাঁ, আছে।

(গ) এখনই বলা সম্ভব নয়।

**গোপীবল্লভপুর থানায় "সিধু-কানু-বীরসা" সেতু সংলগ্ন কুঠিঘাটে চিংড়িমাছ চাষ**

*৮৩১। (অনুমোদিত প্রশ্ন নং *২৩৪৭।) **শ্রী সুনীল দে ও শ্রী অবনীভূষণ সৎপথি ঃ** মৎস্য বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মেদিনীপুর জেলার গোপীবল্লভপুর থানার "সিধু-কানু-বীরসা" সেতু সংলগ্ন কুঠিঘাটে চিংড়িমাছের চারা তৈরি সম্পর্কে সরকারের কোনও পরিকল্পনা আছে কি;

(খ) "ক" প্রশ্নের উত্তর "হ্যাঁ" হলে, পরিকল্পনাটি কবে নাগাদ বাস্তবে রূপায়িত হবে;

(গ) উক্ত পরিকল্পনায় আনুমানিক খরচ কত হবে; এবং

(ঘ) উক্ত পরিকল্পনা বাস্তবায়িত হলে কত লোকের কর্মসংস্থান হবে বলে আশা করা যায়?

**মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সরকারের কাছে আপাতত কোনও পরিকল্পনা নেই।

(খ) প্রশ্ন উঠে না।

**কর্মবিনিয়োগ কেন্দ্রের মাধ্যমে সরকারি ও বেসরকারি সংস্থায় নিযুক্ত বেকার**

*৮৩২। (অনুমোদিত প্রশ্ন নং *২১৪৫।) **শ্রী দীপেন্দ্র বর্মন ঃ** শ্রম বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৮২ সাল থেকে ১৯৮৫ সালের ডিসেম্বর মাস পর্যন্ত এ রাজ্যে কত রেজিস্ট্রিকৃত বেকার কর্মবিনিয়োগ কেন্দ্রগুলির মাধ্যমে সরকারি ও বেসরকারি সংস্থায় নিয়োজিত হয়েছে;

(খ) বর্তমানে পশ্চিম দিনাজপুর জেলায় পোস্ট-গ্র্যাজুয়েট, গ্র্যাজুয়েট, হায়ার

সেকেন্ডারি/সেকেন্ডারি প্রভৃতি ক্যাটাগরিতে কত নথীভুক্ত বেকার আছেন; এবং

(গ) ১-১-১৯৮২ থেকে ৩১-১২-১৯৮৫ পর্যন্ত পশ্চিম দিনাজপুর জেলায় কতজন নথীভুক্ত বেকার কর্মবিনিয়োগ কেন্দ্রগুলির মাধ্যমে সরকারি ও বেসরকারি সংস্থায় নিয়োজিত হয়েছেন?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সরকারি সংস্থায় প্রায় ৪৫,২৪৪ জন এবং বেসরকারি সংস্থায় প্রায় ৪,০৫৭

| | | |
|---|---|---|
| (খ) পোস্ট গ্র্যাজুয়েট প্রায় | ২৭৭ | জন। |
| গ্র্যাজুয়েট প্রায় | ১২,৩৪০ | জন। |
| হায়ার সেকেন্ডারি প্রায় | ১৪,৫১২ | জন। |
| সেকেন্ডারি প্রায় | ৩২,৭৮৪ | জন। |
| মোট | ৫৯,৯১৩ | জন। |

(গ) সরকারি সংস্থায় প্রায় ১,৪৩৯ জন এবং স্কুল সহ বেসরকারি সংস্থায় প্রায় ২৮৯ জন চাকুরিতে নিয়োজিত হয়েছেন।

### রাজ্যের হাসপাতাল চত্বরে বে-আইনি ঝুপড়ি উচ্ছেদ

*৮৩৩। (অনুমোদিত প্রশ্ন নং *১২৮০।) **শ্রী গোপাল মন্ডল ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যের মেডিক্যাল কলেজ ও হাসপাতাল, জেলা হাসপাতাল, মহকুমা হাসপাতাল এবং স্টেট হাসপাতালের মধ্যে ও চত্বরের বাইরে সরকারি জায়গায় বহু বৎসর ধরে বে-আইনি ঝুপড়ি তৈয়ার হওয়ার বিষয়ে সরকার অবগত আছেন কি; এবং

(খ) অবগত থাকলে, উক্ত দুই ধরনের ঝুপড়ি উচ্ছেদের জন্য কি কি পরিকল্পনা গ্রহণ করা হয়েছে?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) কোন কোন হাসপাতালের চত্বরে বে-আইনি ঝুপড়ির অস্তিত্বের খবর সরকারের গোচরে এসেছে।

(খ) সকল সরকারি হাসপাতালের চত্বর থেকে বে-আইনিভাবে গড়ে ওঠা ঝুপড়ি উচ্ছেদের জন্য প্রয়োজনীয় সরকারি নির্দেশনামা জারি করা হয়েছে এবং তদনুসারে কাজ হচ্ছে। প্রয়োজনে স্থানীয় পুলিশের সহায়তা নেওয়া হচ্ছে।

### হাওড়া কর্মবিনিয়োগ কেন্দ্রের মাধ্যমে চাকুরিপ্রাপ্তি

*৮৩৪। (অনুমোদিত প্রশ্ন নং *২২৭৪।) **শ্রী অশোক ঘোষ ঃ** শ্রম বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হাওড়া জেলার কর্মবিনিয়োগ কেন্দ্র থেকে ১৯৭৭ জুলাই থেকে ১৯৮৫ ডিসেম্বর অবধি মোট কতজন চাকুরি পেয়েছেন; এবং

(খ) উক্ত সময়ে কতজন বেকার ভাতা পেয়েছেন?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) প্রায় ৪,১৬৫ জন।

(খ) প্রায় ২৯,৫৬০ জন।

**অর্জুনপুর উপ-স্বাস্থ্যকেন্দ্র সংস্কার**

*৮৩৫। (অনুমোদিত প্রশ্ন নং *১৬৮৭।) **শ্রী আবুল হাসনাৎ খান ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার অর্জুনপুর উপ-স্বাস্থ্যকেন্দ্রটি মেরামতির প্রয়োজনীয়তা সরকারের নজরে আছে কি; এবং

(খ) থাকিলে, এই উপ-স্বাস্থ্যকেন্দ্র মেরামতি সম্পর্কে কোনও ব্যবস্থা সরকার গ্রহণ করিতেছেন কি?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী ঃ**

(ক) ও (খ) এ সম্বন্ধে প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে।

**মেটিয়াব্রুজ সেবাসদন স্বাস্থ্যকেন্দ্র অধিগ্রহণ**

*৮৩৬। (অনুমোদিত প্রশ্ন নং *২৪৭২।) **শ্রী ফজলে আজিম মোল্লা ও শ্রী কাশীনাথ মিশ্র ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) গার্ডেনরীচের সন্নিকটে মেটিয়াব্রুজ সেবাসদন স্বাস্থ্যকেন্দ্রটিকে সরকারি পরিচালনাধীনে আনার ব্যবস্থা কবে নাগাদ সম্পন্ন হবে; এবং

(খ) উক্ত সেবাসদন স্বাস্থ্যকেন্দ্রটিতে গত ১৯৮২-৮৩, ১৯৮৩-৮৪, ১৯৮৪-৮৫, ও ১৯৮৫-৮৬ সালের আর্থিক বছরে সরকারের তরফে কোনও আর্থিক সাহায্য করা হয়েছে কি?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সংস্থাটিকে সরকারি পরিচালনাধীনে আনার কোনও প্রস্তাব আপাতত বিবেচনাধীন নাই।

(খ) পশ্চিমবঙ্গ সরকারের স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগ থেকে—

১৯৮২-৮৩ সালে ৫,০০০ টাকা

১৯৮৩-৮৪ সালে ৫,০০০ টাকা

১৯৮৪-৮৫ সালে ৫,০০০ টাকা

অনুদান দেওয়া হয়েছে।

১৯৮৫-৮৬ সালের অনুদান সম্পর্কে কোনও আবেদন পাওয়া যায় নাই।

**নির্মাণ শিল্পের শ্রমিকদের জন্য সার্বিক আইন প্রণয়ন**

*৮৩৭। (অনুমোদিত প্রশ্ন নং *৮৮৫।) **শ্রী সাধন চট্টোপাধ্যায় :** গত ২-৫-১৯৮৫ তারিখের বিধানসভার প্রশ্ন নং ৩০৭ (অনুমোদিত প্রশ্ন নং ২৫৭০)-এর উত্তর উল্লেখপূর্বক শ্রম বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) নির্মাণ শিল্পের বিভিন্ন ক্ষেত্রে কর্মরত শ্রমিকদের জন্য সার্বিক আইন প্রণয়নের বিষয়টি বর্তমানে কতদূর অগ্রসর হইয়াছে; এবং

(খ) নির্মাণ শিল্পের বিভিন্ন ক্ষেত্রে কর্মরত শ্রমিকদের কাজের অবস্থা, মজুরির অনিশ্চয়তা, দুর্ঘটনাজনিত রক্ষাব্যবস্থার এবং ন্যূনতম অন্যান্য সুযোগসুবিধার অভাব সম্পর্কে সরকার অবহিত আছেন কি?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) নির্মাণ শিল্পে কর্মরত শ্রমিকদের জন্য একটি সার্বিক আইন প্রণয়নের ব্যাপারে "Review Committee on Labour Laws" -এর অধীনে গঠিত উপসমিতি একটি খসড়া বিল তৈরি করেছেন। খসড়াটি ৬.৩.৮৬ তারিখে অনুষ্ঠিত শ্রম উপদেষ্টা পর্ষদের সভায় উপস্থাপিত করা হয় এবং পর্ষদের সভ্যগণকে খসড়াটির উপর তাদের মন্তব্য সাতদিনের মধ্যে জানাবার জন্য অনুরোধ করা হয়। তাদের মন্তব্য পাওয়ার পর এবিষয়ে যথাযথ ব্যবস্থা অবলম্বন করা হবে।

(খ) হ্যাঁ।

**নলহাটি স্বাস্থ্যকেন্দ্র**

*৮৩৮। (অনুমোদিত প্রশ্ন নং *১৩৪২।) **শ্রী সাত্ত্বিককুমার রায় :** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বীরভূম জেলায় নলহাটি স্বাস্থ্যকেন্দ্রে মোট কয়টি ডাক্তারের পদ খালি আছে এবং বর্তমানে কতজন ডাক্তার উক্ত স্বাস্থ্যকেন্দ্রে কর্তব্যরত অবস্থায় আছেন;

(খ) উক্ত স্বাস্থ্যকেন্দ্রের জন্য নার্স ও অন্যান্য কর্মচারির কতগুলি পদ আছে এবং উক্ত পদগুলিতে বর্তমানে কতজন কর্মরত আছেন; এবং

(গ) উক্ত স্বাস্থ্যকেন্দ্রের অ্যাম্বুলেন্স-এর জন্য বাৎসরিক বরাদ্দ কত?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) ডাক্তারের একটি পদ খালি আছে এবং বর্তমানে দুইজন ডাক্তার কর্তব্যরত আছেন।

(খ) নার্স ও অন্যান্য কর্মচারির মঞ্জুরীকৃত পদসংখ্যা নিম্নরূপ ঃ

| | | |
|---|---|---|
| নার্স | - | ৮টি |
| ফার্মাসিস্ট | - | ১টি |
| স্বাস্থ্য-পরিদর্শক। স্বাস্থ্য সহায়ক | - | ৪টি |
| স্যানিটারি ইন্সপেক্টার | - | ১টি |
| সমাজ কল্যাণ সংগঠক | - | ২টি |
| নিম্নবর্গীয় করণিক | - | ১টি |
| মেডিক্যাল টেকনোলজিস্ট | - | ১টি |
| গ্রুপ ডি | - | ১৩টি |

উপরোক্ত সব পদগুলিতেই বর্তমানে কর্মচারিরা কর্মরত আছেন।

(গ) ৩২,৫০০ (বত্রিশ হাজার পাঁচশত) টাকা।

**শঙ্করপুর মৎস্য প্রকল্প**

*৮৩৯। (অনুমোদিত প্রশ্ন নং *২৩৬৪।) **শ্রী বঙ্কিমবিহারী মাইতি** ঃ মৎস্য বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার শঙ্করপুর মৎস্য প্রকল্পটি কতদিনের মধ্যে উদ্বোধন হইবে বলিয়া আশা করা যায়;

(খ) ৩১-৩-১৯৮৬ পর্যন্ত এই প্রকল্পের বরাদ্দকৃত অর্থ খরচের পরিমাণ কত; এবং

(গ) এই প্রকল্পের কাজের জন্য কতজন স্থায়ী ও অস্থায়ী কর্মী নিয়োগ হইবে বলিয়া আশা কার যায়?

**মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এই বৎসরেই উদ্বোধন হইবে।

(খ) বন্দর প্রকল্পের বরাদ্দকৃত অর্থের পরিমাণ মোট ১,৪৯,৬৭,০০০ টাকা। ইহা হইতে মোট ১,১৯,৬৫,০০০ টাকা খরচ হইয়াছে।

ইহা ছাড়া কন্টাই দীঘা রাস্তার সহিত শঙ্করপুরের সংযোগকারি রাস্তা নির্মাণের জন্য মৎস্য বিভাগ হইতে ১৬,৯৭,০০০ টাকা এবং তফসিলি জাতি ও আদিবাসী উন্নয়ন বিভাগ হইতে মোট ১৪,৯৯,৬৪৬ টাকা মঞ্জুর করা হইয়াছে।

(গ) মোট কতজন কর্মী দরকার হইবে তাহার সঠিক হিসাব এখনও করা যায় নাই।

**বিড়ি কারখানা**

*৮৪০। (অনুমোদিত প্রশ্ন নং *১০৩১।) **শ্রী অনিল মুখার্জি ঃ** শ্রম বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে মোট কতগুলি বিড়ি তৈরির (রেজিস্টার্ড অ্যান্ড আনরেজিস্টার্ড) কারখানা আছে ও এরমধ্যে বাঁকুড়া জেলার সংখ্যা কত;

(খ) উক্ত কারখানার মোট শ্রমিক-সংখ্যা কত (বাঁকুড়া সহ);

(গ) ১৯৮৩-৮৪ ও ১৯৮৪-৮৫ সালে মালিক-শ্রমিক বিরোধে মোট কতগুলি বিড়ির কারখানা বন্ধ হয়ে যায়;

(ঘ) ঐসব বন্ধ কারখানার মধ্যে বাঁকুড়া জেলার সংখ্যা কত; এবং

(ঙ) উক্ত বন্ধ কারখানা খোলার জন্য সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৭৬ সালের হিসাব অনুযায়ী পশ্চিমবঙ্গে মোট ১৮,০০০ বিড়ি শিল্প সংস্থা ও কারখানা আছে এরমধ্যে বাঁকুড়া জেলায় সংখ্যা প্রায় ১০০টি।

(খ) ১৯৭৬ সালের গণনা অনুযায়ী মোট বিড়ি শ্রমিকের সংখ্যা ২,৬৩,১৬৬ এবং বাঁকুড়া জেলায় প্রায় ১০,০০০।

(গ) ১৯৮৩-৮৪ সালে একটি কারখানা বন্ধ হয়েছিল, ১৯৮৪-৮৫ সালে কোনও কারখানা বন্ধ হয়নি।

(ঘ) বন্ধ কারখানাটি বাঁকুড়াতেই।

(ঙ) উক্ত কারখানার শ্রমিকরা ক্ষতিপূরণ নিয়ে কারখানা বন্ধের প্রস্তাব মেনে নিয়েছেন। কাজেই সরকারের কিছুই করবার নেই।

**কারখানা লক-আউট ও ক্ষতিগ্রস্ত শ্রমিক**

*৮৪২। (অনুমোদিত প্রশ্ন নং *১৪৪৬।) **শ্রী শৈলেন চ্যাটার্জি ঃ** শ্রম বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৮২ সালের জুন মাস থেকে ১৯৮৫ সালের ডিসেম্বর মাস পর্যন্ত পশ্চিমবঙ্গে কতগুলি কারখানা লক-আউট হয়েছে;

(খ) এতে ক্ষতিগ্রস্ত শ্রমিকদের সংখ্যা কত; এবং

(গ) ৩১-১২-১৯৮৫ পর্যন্ত শ্রম দপ্তরের মধ্যস্থতায় কতগুলি কারখানা খোলা সম্ভব হয়েছে?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৩৩৭টি (কারখানা এবং অন্যান্য সংস্থা মিলিয়ে)।

(খ) ৩,০৩,২৪৪ জন শ্রমিক

(গ) ১৬৯টি (উপরোক্ত ৩৩৭টি কারখানা ও সংস্থার মধ্যে,

তাছাড়া ১৯৮২ সালের জুন মাসের আগে থেকে লক-আউট অবস্থায় ছিল এমন ৪১টি কারখানা ও অন্যান্য সংস্থার মধ্যে ১৭টি খোলা সম্ভব হয়েছে।

**মেদিনীপুর জেলায় বেসরকারি পরিবহন শ্রমিকদের নিয়োগপত্র**

*৮৪৩। (অনুমোদিত প্রশ্ন নং *১৫৮৭।) **শ্রী সৈয়দ মোয়াজ্জম হোসেন ঃ** শ্রম বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, মেদিনীপুর জেলার বেসরকারি পরিবহন শ্রমিকরা দীর্ঘদিন যাবৎ কাজে নিযুক্ত থাকলেও তাদের এখনো নিয়োগপত্র দেওয়া হয়নি; এবং

(খ) সত্য হলে, এ বিষয়ে সরকার কি পদক্ষেপ নিচ্ছেন?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, ইহা সত্য যে মেদিনীপুর জেলার বেসরকারি পরিবহন শ্রমিকদের অনেকেই দীর্ঘদিন যাবৎ কাজে নিযুক্ত থাকলেও নিয়োগ পত্র দেওয়া হয়নি;

(খ) সরকারি পরিদর্শকগণ আইনানুযায়ী ব্যবস্থা নেবার জন্য উদ্যোগী হলে, ঐ জেলার মালিক সংস্থা যথাক্রমে সজলকুমার মাইতি ও অন্যান্য ৪৪ জন এবং ননীগোপাল মান্না ও অন্যান্য ৮৪ জন সহ বেঙ্গল বাস সিন্ডিকেট ও অন্যান্য সমিতি সমূহ নিয়োগপত্র প্রদানের বিষয়ে আপত্তি জানিয়ে, বিভিন্ন সময়ে মহামান্য কলিকাতা মহাধর্মাধিকরণ-এর অন্তবর্তী নিষেধাজ্ঞা জারি করিয়েছেন। তদসত্ত্বেও যারা এই নিষেধাজ্ঞার আওতায় পড়েন না, এইরকম ৬ (ছয়) জন মালিকের বিরুদ্ধে শাস্তিমূলক ব্যবস্থার উদ্দেশ্যে ১৯৮৫ সালে মেদিনীপুরে মামলা রুজু করা হয়েছে।

**বাঁকুড়া জেলার ফার্মাসি ইনস্টিটিউশন প্রতিষ্ঠা**

*৮৪৪। (অনুমোদিত প্রশ্ন নং *২০০৯।) **শ্রী তারকবন্ধু রায় ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বাঁকুড়া জেলায় যে ফার্মাসি ইনস্টিটিউশন প্রতিষ্ঠার পরিকল্পনা আছে তাহা কতদিনে চালু হইবে বলিয়া আশা করা যায়;

(খ) জানুয়ারি ১৯৮৬ পর্যন্ত উক্ত ফার্মাসি ইনস্টিটিউশনের জন্য কত অর্থ ব্যয় হইয়াছে; এবং

(গ) এই প্রতিষ্ঠান চালুর ব্যাপারে বিলম্বের কারণ কি?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) আগামী শিক্ষাবর্ষে চালু হবে বলে আশা করা যায়।

(খ) কোনও অর্থ ব্যয় হয় নাই।

(গ) প্রয়োজনীয় স্থানাভাব ও শিক্ষকের অভাব।

**স্বনির্ভর প্রকল্পের মাধ্যমে ঋণ গ্রহণের শর্ত**

*৮৪৫। (অনুমোদিত প্রশ্ন নং *১৬৪১।) **শ্রী সুভাষ নস্কর :** শ্রম বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, স্ব-নির্ভর প্রকল্পের মাধ্যমে ঋণ পেতে ইচ্ছুক ব্যক্তিদের ন্যূনতম কত সময়ের রেজিস্ট্রেশন কার্ড, কত বছর বয়স এবং পারিবারিক মাসিক আয় কত টাকা নির্ধারণ করা হয়েছে?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

সময় :

কর্ম বিনিয়োগ কেন্দ্রে কমপক্ষে একবৎসরের রেজিস্ট্রেশন থাকা চাই। প্রতিবন্ধী কর্মপ্রার্থীদের ক্ষেত্রে অবশ্য কর্ম বিনিয়োগ কেন্দ্রে প্রতিবন্ধী হিসেবে নিবন্ধভুক্ত হলেই চলবে।

বয়স :

সাধারণভাবে ১৮ থেকে ৪০ বছরের মধ্যে হওয়া চাই। তবে প্রতিবন্ধী এবং তফসিলি সম্প্রদায়ভুক্ত জাতি ও উপজাতিদের ক্ষেত্রে উর্দ্ধতন বয়সসীমা পাঁচ বছর শিথিল যোগ্য।

পরিবার মাসিক আয় :

অনধিক এক হাজার টাকা হওয়া চাই।

**বাউড়িয়া থানা এলাকার প্যানেল ডাক্তারদের ক্লিনিকে উপস্থিতি**

*৮৪৭। (অনুমোদিত প্রশ্ন নং *১৭৭৬।) **শ্রী রাজকুমার মন্ডল :** শ্রম বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্ব জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, বাউড়িয়া থানা এলাকার প্যানেল ডাক্তারগণ (আই এম পি) সপ্তাহে ২/৩ দিন করে তাদের ক্লিনিকে আসেন; এবং

(খ) সত্য হলে, ঐ সমস্ত প্যানেল ডাক্তারদের বিরুদ্ধে কি ব্যবস্থা নেওয়া হয়েছে?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) না। তবে কয়েকজন ডাক্তারের ক্ষেত্রে ক্লিনিকে আসার ব্যাপারে কিছু অনিয়ম লক্ষ করা গেছে।

(খ) নিয়ম অনুসারে ঐ সমস্ত প্যানেল ডাক্তারদের বিরুদ্ধে ক্লিনিকে অনিয়মিত উপস্থিতি ও অন্যান্য অভিযোগের ভিত্তিতে ব্যবস্থা গ্রহণের জন্য মেডিক্যাল সার্ভিস কমিটির নিকট পাঠানো হয় এবং অভিযোগ প্রমাণিত হইলে উপযুক্ত শাস্তি দেওয়া হয়।

**গড়বেতা ও দ্বারিগেড়িয়া স্বাস্থ্যকেন্দ্র**

*৮৪৮। (অনুমোদিত প্রশ্ন নং *২৪৪৭।) **শ্রী সুশান্ত ঘোষ :** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ

বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মেদিনীপুর জেলার গড়বেতা স্বাস্থ্যকেন্দ্র ও দ্বারিগেড়িয়া স্বাস্থ্যকেন্দ্রের শয্যা সংখ্যা বৃদ্ধির কোনও পরিকল্পনা আছে কি;

(খ) "ক" প্রশ্নেব উত্তর হ্যাঁ হলে কবে নাগাদ তা কার্যকর হবে বলে আশা করা যায়;

(গ) দ্বারিগেড়িয়া স্বাস্থ্যকেন্দ্রে অ্যাম্বুলেন্স দেওয়ার কোনও পরিকল্পনা স্বাস্থ্য বিভাগের আছে কি; এবং

(ঘ) এ বিষয়ে কোনও আবেদন স্বাস্থ্য দপ্তরে এসেছে কি?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) না।

(ঘ) হ্যাঁ।

## Unstarred Questions

## (to which written answers were laid on the Table)

### পাবলিক সার্ভিস কমিশনের রিপোর্ট

১৯৬। (অনুমোদিত প্রশ্ন নং ৩৬।) **শ্রী অললেন্দ্র রায় ঃ** অর্থ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, বিগত ১৯৮৫ সেপ্টেম্বর অধিবেশনের পর পশ্চিমবঙ্গ পাবলিক সার্ভিস কমিশনের কোনও রিপোর্ট সরকারের হাতে এসেছে কি?

**অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** না।

### পশ্চিমবঙ্গ মধ্যশিক্ষা পর্ষদের ডেপুটি সেক্রেটারিকে সেক্রেটারি পদে নিয়োগ

১৯৭। (অনুমোদিত প্রশ্ন নং ১০৩।) **শ্রী কাশীনাথ মিশ্র ঃ** শিক্ষা (মাধ্যমিক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, পশ্চিমবঙ্গ মধ্যশিক্ষা পর্ষদের ডেপুটি সেক্রেটারিকে (অ্যাকাডেমি) সেক্রেটারি পদে নিযুক্ত করা হয়েছে;

(খ) সত্য হলে,—

(১) তার শিক্ষাগত যোগ্যতা কি, ও

(২) কি পদ্ধতিতে এই নিয়োগ করা হয়েছে; এবং

(গ) ডেপুটি সেক্রেটারির (অ্যাডমিনিসস্ট্রেশন) পদত্যাগ পত্র দাখিল করার কারণ কি?

**শিক্ষা (মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) হ্যাঁ।

(খ) (১) ইতিহাসে এম এ।

(২) বিধি অনুযায়ী সরকার কর্তৃক সরাসরি নিয়োগ করা হয়েছে।

(গ) পদত্যাগ করেন নি। তিনি সরকারি চাকুরিতে ফিরে আসার জন্য ইচ্ছা প্রকাশ করেছিলেন মাত্র।

**শিক্ষক ও শিক্ষাকর্মীদের জন্য "পেনসন-গ্র্যাচুইটি স্কীম"**

**১৯৮।** (অনুমোদিত প্রশ্ন নং ৩৪১।) **শ্রী নীরোদ রায়চৌধুরি ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, ১৯৮১ সাল থেকে শিক্ষক, শিক্ষিকা ও শিক্ষাকর্মীদের জন্য যে "পেনসন-গ্র্যাচুইটি স্কীম" চালু করার কথা ছিল তা এখনও চালু করা হয় নাই; এবং

(খ) সত্য হলে, এ ব্যাপারে সরকার কি ব্যবস্থা নিচ্ছেন?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) সত্য নয়। ১৯৮১ সালের ১লা এপ্রিল থেকে ঐ আদেশ ও পরিকল্পনা কার্যকরি করা হয়েছে।

(ক) প্রশ্ন ওঠে না।

**খেলাধূলার প্রসারে প্রশিক্ষণ শিবির**

**১৯৯।** (অনুমোদিত প্রশ্ন নং ৩৪৬।) **শ্রী নীরোদ রায়চৌধুরি ঃ** ক্রীড়া ও যুবকল্যাণ (ক্রীড়া) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানবেন কি—

(ক) বর্তমানে পশ্চিমবঙ্গের কোনও কোনও জেলায় খেলাধূলার প্রসারের জন্য প্রশিক্ষণ শিবির খোলা হয়েছে;

(খ) ঐসব শিবিরে মোট কতজন খেলোয়াড় প্রশিক্ষণ নিচ্ছেন; এবং

(গ) ঐ বাবদ মোট কত টাকা বরাদ্দ করা হয়েছে?

**ক্রীড়া ও যুবকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) বর্তমানে পশ্চিমবঙ্গে নিম্নলিখিত জেলাগুলিতে মোট ২৭৩টি প্রশিক্ষণ শিবির চালু করা হয়েছে ঃ

২৪-পরগনা, হাওড়া, মেদিনীপুর, বাঁকুড়া, পুরুলিয়া, বর্ধমান, বীরভূম, মালদহ, পশ্চিম দিনাজপুর, জলপাইগুড়ি ও কোচবিহার।

(খ) ঐসব শিবিরে প্রায় ৭,০৬২ জন শিক্ষার্থী প্রশিক্ষণ নিচ্ছেন।

(গ) ঐ বাবদ সংশ্লিষ্ট জেলার ক্রীড়া পর্যদ থেকে মোট ৪,৬০,৭৮২ টাকা খরচ করা হয়েছে।

**মুরারই-এর প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র**

২০০। (অনুমোদিত প্রশ্ন নং ৫২১।) **ডাঃ মোতাহার হোসেন ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জনাবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে, সম্প্রতি বীরভূম জেলার মুরারই-এর চালু প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রটি প্রায় একমাস যাবৎ বন্ধ ছিল; এবং

(খ) অবগত থাকলে, তার কারণ কি?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) স্বাস্থ্যকেন্দ্রটি বন্ধ ছিল না।

(খ) প্রশ্ন ওঠে না।

**সেনসাস কর্মিগণের স্বায়ীভাবে নিয়োগ**

২০১। (অনুমোদিত প্রশ্ন নং ৫৮৪।) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** শ্রম বিভাগের মন্ত্রী মহাশয় জানাবেন কি, রাজ্যের সেনসাস কর্মীদের স্থায়ীভাবে কাজে নিয়োগ সম্পর্কে রাজ্য সরকার কোনও সিদ্ধান্ত গ্রহণ করেছেন কি?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** যে সমস্ত নিয়মিত সেনসাস কর্মী ডিরেক্টরেট অব সেনসাস অপারেশন, ওয়েস্ট বেঙ্গল-এর অধীনে অন্যূন ছয় মাস একটানা কাজ করার পর কর্মচ্যুত হয়েছে তাদেরকে একজাম্পটেড ক্যাটাগরি ভুক্ত কর্মপ্রার্থী হিসাবে নথিভুক্ত করা হয়েছে।

রাজ্য সরকারের বিভিন্ন অফিস এবং রাজ্য সরকার পরিচালনাধীন অথবা আয়ত্তাধীন বিভিন্ন সংস্থা, স্বায়ত্বশাসিত সংস্থা ইত্যাদির যেসমস্ত শূন্যপদ পি এস সি-র মাধ্যমে পূরণ করা হয়না সেইসব পদের শতকরা ৩০ ভাগ একজাম্পটেড ক্যাটাগরি ভুক্ত কর্মপ্রার্থীদের দ্বারা পূরণ করা হয়।

**বিড়ি শ্রমিকদের মজুরি ও মজুরি পরিদর্শক**

২০২। (অনুমোদিত প্রশ্ন নং ৫৯১।) **শ্রীবিভূতিভূষণ দে ঃ** শ্রম বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমানে বিড়ি শ্রমিকদের মজুরির সরকারি হার কত; এবং

(খ) এই হারে শ্রমিকরা মজুরি পান কিনা তা দেখার কোনও ব্যবস্থা আছে কি?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) বর্তমানে বিড়ি শ্রমিকদের মজুরির হার নিম্নরূপঃ

(১) **কলিকাতা ও ২৪-পরগনা জেলায়—দৈনিক ২১.৬৪ টাঃ**

**কলিকাতা ও ২৪-পরগনা জেলায়—প্রতি হাজারে ২২.৭৪ টাঃ**

(২) **হাওড়া ও হুগলি জেলায়—দৈনিক ১৮.৪৯ টাঃ**

**হাওড়া ও হুগলি জেলায়—প্রতি হাজারে ১৯.৪৪ টাঃ**

(৩) পুরুলিয়া জেলায়—প্রতি হাজারে ১১.৮২ টাঃ

(৪) অন্যান্য জেলায়—দৈনিক ১৬.৫৮ টাঃ

অন্যান্য জেলায়—প্রতি হাজারে ১৭.৫৩ টাঃ

(খ) বিড়ি শ্রমিকরা ন্যূনতম মজুরি পান কিনা দেখার জন্য সরকার ব্লক স্তরে ৩১৩ জন ন্যূনতম মজুরি পরিদর্শককে (কৃষি) এবং ১৩ জন ন্যূনতম মজুরি পরিদর্শককে কলিকাতায় মূল অফিসে ও শহরাঞ্চলের জন্য নিয়োগ করিয়াছে। ঐ পরিদর্শকদের কাজের তদারকির জন্য ৪৪ জন সহ-শ্রম-কমিশনার জেলা ও মহকুমাগুলিতে নিয়োজিত আছেন।

**সি এম ডি এ-ভুক্ত এলাকায় পানীয় জল সরবরাহ**

২০৩। (অনুমোদিত প্রশ্ন নং ৬৭৫।) **শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** মহানগর উন্নয়ন বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সি এম ডি এ-ভুক্ত এলাকাসমূহে পরিশ্রুত পানীয় জল সরবরাহের জন্য কি কি কর্মসূচি গ্রহণ করা হইয়াছে;

(খ) এর মধ্যে কতগুলি কাজ শেষ হইয়াছে; এবং

(গ) কতগুলিতে কাজ এখনও চলিতেছে?

**মহানগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) সি ইউ ডি পি-৩ প্রোগ্রামের (১৯৮৩-৮৪ হইতে ১৯৮৮-৮৯) সি এম ডি এ-ভুক্ত এলাকাসমূহে পানীয় জল সরবরাহের জন্য নিম্নলিখিত প্রকল্পগুলি গ্রহণ করা হইয়াছে ঃ

(১) বরানগর-কামারহাটি ওয়াটার ট্রিটমেন্ট প্ল্যান্ট এবং প্রাইমারি গ্রিড,

(২) শ্রীরামপুর ওয়াটার ট্রিটমেন্ট প্ল্যান্ট এবং প্রাইমারি গ্রিড,

(৩) টালা-পলতা সিস্টেমের উন্নতিসাধন,

(৪) টালা হইতে অকল্যান্ড স্কোয়ার পর্যন্ত বর্তমানের পয়তাল্লিশ ইঞ্চি ব্যাসের ও ষাট ইঞ্চি ব্যাসের পাইপ লাইনের রি-মডেলিং,

(৫) বি টি রোডের ষাট ইঞ্চি ট্রান্সমিশন লাইন উন্নতি করার বকেয়া কাজ,

(৬) কলিকাতার সেকেন্ডারি গ্রিডের উন্নতিসাধন,

(৭) কলিকাতার ডিসট্রিবিউশন সিস্টেমের জন্য প্রাইমারি গ্রিডের উন্নতি,

(৮) হাওড়ার প্রাইমারি গ্রিড ও সেকেন্ডারি গ্রিডের বকেয়া কাজ,

(৯) কলিকাতায় জলের পাইপের ছিদ্রানুসন্ধান,

(১০) গার্ডেনরীচ এলাকায় লো-প্রেসার পাম্পিং স্টেশন,

(১১) বিভিন্ন পৌরসভাগুলির জল সরবরাহের উন্নতি—যাহা স্থানীয় পুরসভা কর্তৃক

সম্পন্ন হইতেছে, এবং

(১২) ফ্রিঞ্জ এলাকায় পানীয় জল সরবরাহের কাজ জিলা পরিষদ মারফত সম্পন্নকরণ।

(খ) (গ) উপরি-উক্ত কাজগুলির মধ্যে ১, ৩, ৫, ৬, ৭, ১১ ও ১২-এ বর্ণিত কাজগুলি শুরু হইয়াছে। বাকি কাজগুলি সত্বর শুরু করা হইবে।

### ব্যারাকপুর এলাকায় জল নিষ্কাশনের পরিকল্পনা

২০৪। (অনুমোদিত প্রশ্ন নং ৬৮৫।) **শ্রী গোপালকৃষ্ণ ভট্টাচার্য ঃ** স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ব্যারাকপুর মহকুমার বিভিন্ন পৌর এলাকার জল নিষ্কাশনের জন্য বিগত চার বছরে কি কি পরিকল্পনা গ্রহণ করা হয়েছে সে সম্পর্কে কোনও সরকারি তথ্য আছে কি; এবং

(খ) উত্তর হ্যাঁ হলে, ঐ সমস্ত স্কীমের কাজ কতটা সম্পন্ন হয়েছে?

**স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) ব্যারাকপুর মহকুমার বিভিন্ন পৌর এলাকায় জল নিষ্কাশনের জন্য বিগত চার বছরে (১৯৮২-৮৩ হইতে ১৯৮৫-৮৬) নিম্নলিখিত পরিকল্পনাগুলোর কাজ রূপায়িত হয়েছে/হচ্ছে ঃ

(১) টিটাগড়-খড়দহ্ এলাকায় অ্যান্টি-ম্যালেরিয়া খাল বা ময়লা খালের উন্নয়ন,

(২) দমদম এলাকায় বাগজোলা ও কৃষ্ণপুর খালের উন্নয়ন,

(৩) ভাটপাড়া ও নৈহাটি সংলগ্ন নিকাশি খালের উন্নয়ন, এবং

(৪) বরানগর ড্রেনেজ পাম্পিং স্টেশন।

(খ) উপরি-উক্ত কাজগুলোর মধ্যে ৪নং পরিকল্পনার কাজ ১৯৮৪-৮৫ সালে শেষ হয়েছে। ১নং ও ৩নং পরিকল্পনার কাজ ১৯৮৮ সালের মার্চ মাসের মধ্যে এবং ২নং পরিকল্পনার কাজ ১৯৯০-৯১ সালে সম্পন্ন হবে বলে আশা করা যায়।

### বহরমপুর ফিডার ডেয়ারি ও ক্যাটল ফীড প্ল্যান্ট

২০৫। (অনুমোদিত প্রশ্ন নং ৭১৬।) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** পশুপালন ও পশুচিকিৎসা বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বহরমপুর ফিডার ডেয়ারি ও ক্যাটল ফীড প্ল্যান্ট তৈরির সময় আই ডি সি-র (ইন্ডিয়ান ডেয়ারি কর্পোরেশন) সঙ্গে কি কি শর্ত হয়েছিল;

(খ) সেই শর্তগুলি যথাযথ পালন করা হচ্ছে কি; এবং

(গ) ঐ চুক্তিতে বা শর্তে উপরোক্ত ফিডার ডেয়ারি ও ক্যাটল ফীড প্ল্যান্টের পরিচালনভার কার বা কাদের উপর ন্যস্ত করার কথা ছিল?

**পশুপালন ও পশুচিকিৎসা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) এ বিষয়ে আই ডি সি-

র সঙ্গে কোনও শর্তই হয়নি।

(ক) প্রশ্নই ওঠে না কেননা এরূপ কোনও শর্তই হয়নি।

(খ) কোনও প্রশ্ন ওঠে না।

**পশ্চিমবঙ্গে টিউটোরিয়াল হোম**

২০৬। (অনুমোদিত প্রশ্ন নং ৭২৩।) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** শিক্ষা (মাধ্যমিক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, পশ্চিমবঙ্গে বর্তমানে টিউটোরিয়াল হোমের সংখ্যা ক্রমবর্ধমান;

(খ) সত্য হলে, রাজ্য সরকার ঐ টিউটোরিয়াল হোমগুলোর নিয়ন্ত্রণের জন্য কোনও ব্যবস্থা গ্রহণ করছেন কি; এবং

(গ) এই টিউটোরিয়াল হোম খোলার জন্য সরকারি অনুমোদনের প্রয়োজন হয় কি?

**শিক্ষা (মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) সরকারের জানা নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) না।

**রাজ্যে "এইডস্" রোগ**

২০৭। (অনুমোদিত প্রশ্ন নং ৭৪২।) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, কলকাতা তথা এ রাজ্যে "এইডস্" রোগ ছড়িয়ে পড়ার আশঙ্কা আছে; এবং

(খ) এ সম্পর্কে সরকারের নিকট কোন তথ্য আছে কি?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) এবং (খ) এই রোগের আক্রমণের সম্ভাবনাকে বাতিল করা যায়না। তবে এর কোনও তথ্য এখনও সরকারের নিকট নেই।

**বিশ্বভারতী বিশ্ববিদ্যালয়ে পূর্বাঞ্চলীয় সংস্কৃতি কেন্দ্রের অনুষ্ঠানে অপ্রীতিকর ঘটনা**

২০৮। (অনুমোদিত প্রশ্ন নং ৭৭৮।) **শ্রী বিভূতিভূষণ দে ঃ** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) গত ৫ই ডিসেম্বর ১৯৮৫ তারিখে বিশ্বভারতী বিশ্ববিদ্যালয়ের চত্বরে পূর্বাঞ্চলীয় সংস্কৃতি কেন্দ্রের অনুষ্ঠানে প্রধানমন্ত্রী রাজীব গান্ধীর উপস্থিতিতে কোনও অপ্রীতিকর ঘটনার সংবাদ রাজ্য সরকারের নিকট আছে কি; এবং

(খ) সংবাদ থাকলে—

(১) অপ্রীতিকর ঘটনার কারণ কি, ও

(২) দোষী ব্যক্তিদের বিরুদ্ধে কি ব্যবস্থা নেওয়া হয়েছে?

**স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) নিমন্ত্রণপত্র থাকা সত্ত্বেও কিছু ছাত্র ছাত্রীকে অনুষ্ঠানে ঢুকতে দেওয়া হয়নি—এই মর্মে প্রতিবাদ জানানোর ঘটনা সম্পর্কে সরকার অবহিত; কিন্তু কোনও অপ্রীতিকর ঘটনা ঐ দিন ঘটে নি।

(খ) (১) এবং (২) প্রশ্ন ওঠে না।

### কলিকাতা নগর উন্নয়নের কর্মসূচি

২০৯। (অনুমোদিত প্রশ্ন নং ৮০৭।) **শ্রী হিমাংশু কুঙর ঃ** মহানগর উন্নয়ন বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৭৭-৭৮ হইতে ১৯৮৫-৮৬ পর্যন্ত কলিকাতা নগর উন্নয়নের জন্য কি কি ব্যবস্থা নেওয়া হয়েছে; এবং

(খ) এর জন্য প্রতি বছর কী পরিমাণ অর্থ বরাদ্দ করা হয়েছে?

**মহানগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) ১৯৭৭-৭৮ সাল হইতে ১৯৮৫-৮৬ সাল পর্যন্ত কলিকাতা মহানগর এলাকা (যাহা হুগলি নদীর পশ্চিমপাড়স্থিত উলুবেড়িয়া হইতে বাঁশবেড়িয়া এবং নদীর পূর্বপাড়স্থিত বজবজ হইতে কল্যাণী পর্যন্ত বিস্তৃত) উন্নয়নের জন্য সি এম ডি এ নিম্নবর্ণিত বহুমুখী প্রকল্পগুলি গ্রহণ করিয়াছে ঃ

(১) ২০টি পানীয় জল সরবরাহ প্রকল্প,

(২) ৩৩টি ভূগর্ভস্থ পয়ঃপ্রণালী এবং জল ও ময়লা নিকাশি ব্যবস্থা প্রকল্প,

(৩) ২৩টি পথ ও পরিবহন প্রকল্প,

(৪) ২টি জঞ্জাল অপসারণ প্রকল্প,

(৫) ৮টি আশ্রয়াগার নির্মাণ, এলাকা উন্নয়ন ও নগর এলাকা নবীকরণ প্রকল্প,

(৬) বিভিন্ন বস্তি উন্নয়ন প্রকল্প,

(৭) বিভিন্ন স্কুল বাড়ি মেরামতি ও নির্মাণ প্রকল্প,

(৮) বিভিন্ন স্কুল বাড়ি মেরামতি ও নির্মাণ প্রকল্প,

(৯) পৌর ও অঞ্চল এলাকার উন্নয়ন প্রকল্পসমূহ,

(১০) কলিকাতা পৌরসভাভুক্ত ওয়ার্ডভিত্তিক উন্নয়ন প্রকল্পসমূহ,

(১১) খাটা পায়খানাকে পাকা পায়খানায় রূপান্তর প্রকল্পসমূহ, এবং

(১২) পঞ্চায়েত উন্নয়ন কর্মসূচি প্রকল্পসমূহ।

(খ) উপরি-উক্ত প্রকল্পগুলির জন্য মোট বাৎসরিক বরাদ্দকৃত অর্থের পরিমাণ নিম্নরূপ ঃ

| বৎসর | টাকা (কোটিতে) |
|---|---|
| ১৯৭৭-৭৮ | ৩৬.৩৭ |
| ১৯৭৮-৭৯ | ৩৬.৩৭ |
| ১৯৭৯-৮০ | ৩৪.৮৪ |
| ১৯৮০-৮১ | ৪১.১৫ |
| ১৯৮১-৮২ | ৪৩.৩০ |
| ১৯৮২-৮৩ | ৪০.৬৭ |
| ১৯৮৩-৮৪ | ৪১.৩৫ |
| ১৯৮৪-৮৫ | ৩৭.৪৫ |
| ১৯৮৫-৮৬ | ৪৩.১০ |
| | মোট ঃ ৩৫৪.৬০ |

**স্বরূপনগর ব্লকে পেটের রোগে আক্রান্ত শিশুর সংখ্যা**

২১০। (অনুমোদিত প্রশ্ন নং ৯০৪।) **শ্রী আনিসুর রহমান বিশ্বাস ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ২৪-পরগনা (উঃ) জেলার স্বরূপনগর ব্লকে ১৯৮৫ সালের জুন থেকে সেপ্টেম্বর মাস পর্যন্ত কত শিশু পেটের রোগের আক্রান্ত হয়েছে;

(খ) রোগাক্রান্তদের মধ্যে কতজন শিশু মারা গেছে; এবং

(গ) প্রতিকার হিসাবে সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) ২৪-পরগনা (উঃ) জেলার স্বরূপনগর ব্লকে ১৯৮৫ সালের জুন থেকে সেপ্টেম্বর মাস পর্যন্ত ৪৩ জন শিশু পেটের রোগে আক্রান্ত হয়েছিল।

(খ) উক্ত রোগাক্রান্তদের মধ্যে ছয়টি শিশু মারা যায়।

(গ) প্রতিকার হিসাবে সরকার নিম্নলিখিত ব্যবস্থাদি গ্রহণ করেছেন;

(১) রোগীকে খুঁজে বের করে হাসপাতালে পাঠানো।

(২) কলেরা প্রতিষেধক টিকা প্রদান।

(৩) পুকুর, নলকূপ ইত্যাদি বীজাণুমুক্ত করা।

(৪) বাড়ি বাড়ি হ্যালোজোন বড়ি ও অন্যান্য ওষুধ প্রদান।

(৫) জলস্বল্পতার দরুন রোগীর যাতে মৃত্যু না হয় তারজন্য "ও আর এস" বিলি করা হয়েছে।

### রাজ্যের বিপজ্জনক শিল্প

২১১। (অনুমোদিত প্রশ্ন নং ৯১২।) **শ্রী আনিসুর রহমান বিশ্বাস ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে কোনও বিপজ্জনক শিল্প আছে কিনা;

(খ) থাকলে, এই শিল্পগুলো কোথায় কোথায় অবস্থিত; এবং

(গ) এইসব শিল্পে নিরাপত্তার জন্য সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) পরিবেশ দূষণকারী শিল্প এই রাজ্যে আছে।

(খ) প্রধানত ছয়টি জেলায় অবস্থিত—কলিকাতা, ২৪-পরগনা, হাওড়া, হুগলি, বর্ধমান ও নদীয়া।

(গ) এইসকল শিল্পে নিরাপত্তার জন্য সরকার কয়েকটি ব্যবস্থা অবলম্বন করেছেন। রাজ্য সরকারের ফ্যাক্টরি ডাইরেক্টরেট ও পলিউশন কন্ট্রোল বোর্ড শিল্পে নিরাপত্তা বিষয়ে নিয়মিত তত্ত্বাবধান করে থাকেন। এই বিষয়ে শ্রম দপ্তর ও পরিবেশ দপ্তর প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করেন।

### বাঁকুড়া প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রে ইউনিসেফের গাড়ি

২১২। (অনুমোদিত প্রশ্ন নং ১০৫১।) **শ্রী রামপদ মান্ডি ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, বর্তমান আর্থিক বৎসরে বাঁকুড়া জেলার কোনও কোনও প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রে ইউনিসেফ হইতে গাড়ি (জীপ) দেওয়ার প্রস্তাব আছে; এবং

(খ) "ক" প্রশ্নের উত্তর "হ্যাঁ" হইলে, কবে নাগাদ তাহা ডেলিভারি দেওয়া হইবে বলিয়া আশা করা যায়?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

### বাঁকুড়া জেলায় "ঝিলিমিলি" নামক রেজিস্টার্ড সমবায় সমিতি

২১৩। (অনুমোদিত প্রশ্ন নং ১০৯০।) **শ্রী রামপদ মান্ডি ঃ** সমবায় বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বাঁকুড়া জেলায় কর্ম সমিতি কল্যাণ নিকেতন "ঝিলিমিলি" নামে একটি রেজিস্টার্ড

সোসাইটি আছে কি;

(খ) থাকলে, এই সোসাইটির কাজ কি;

(গ) উহার সদস্য-সংখ্যা কত; এবং

(ঘ) উক্ত সোসাইটি পরিচালকমন্ডলীতে নির্বাচিত ব্যক্তিদের নাম কি?

**সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) বাঁকুড়া জেলায় কর্ম সমিতি কল্যাণ নিকেতন "ঝিলিমিলি" নামে কোনও রেজিস্টার্ড সমবায় সমিতি নেই।

(খ), (গ) ও (ঘ) প্রশ্ন ওঠে না।

**পশ্চিমবঙ্গে গ্রাম পঞ্চায়েত সেক্রেটারি পদ**

**২১৪।** (অনুমোদিত প্রশ্ন নং ১০৯৪।) **শ্রী রামপদ মান্ডি :** পঞ্চায়েত ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে গ্রাম পঞ্চায়েত সেক্রেটারির কয়টি পদ বর্তমানে খালি আছে;

(খ) ইহা কি সত্য যে, বাঁকুড়া জেলার রানিবাঁধ পঞ্চায়েত সমিতির রুদড়া ও রাউতোড়া গ্রাম পঞ্চায়েতের সেক্রেটারি পদ খালি আছে; এবং

(গ) সত্য হলে, তার কারণ কি?

**পঞ্চায়েত ও সমষ্টি উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) মোট ১৫৯টি পদ খালি আছে।

(খ) হ্যাঁ, সত্য।

(গ) বাঁকুড়া জেলার রানিবাঁধ পঞ্চায়েত সমিতির অন্তর্গত রুদড়া ও রাউতোড়া গ্রাম পঞ্চায়েতের সচিবের শূন্য পদে প্রার্থী নির্বাচন সংক্রান্ত বিষয়টি মহাধর্মাধিকরণের বিচারাধীন থাকায় এ বিষয়ে চূড়ান্ত সিদ্ধান্ত গ্রহণ করা সম্ভব হয় নাই।

**এ আর সি এস অফিস স্থানান্তরিত করার পরিকল্পনা**

**২১৫।** (অনুমোদিত প্রশ্ন নং ১১২২।) **শ্রী সরল দেব :** গত ১৯-৯-১৯৮৫ তারিখের *২৩২ (অনুমোদিত প্রশ্ন নং *২৩২)-এর উত্তর উল্লেখে সমবায় বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, এ আর সি এস অফিস উত্তর ২৪-পরগনার বারসাতে স্থানান্তরিত করার জন্য কোনও স্থান নির্বাচিত হয়েছে কি?

**সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** না। তবে উত্তর ২৪-পরগনা জেলার জন্য বারাসাতে প্রস্তাবিত প্রশাসনিক ভবন ও অন্যান্য গৃহাদি নির্মাণের যে মাস্টার লে-আউট প্ল্যান রচিত হয়েছে সেখানে অর্থ ও সমবায় এই দুটি বিভাগের জন্য মোট ৩,৫০০ বর্গফুট জায়গা প্রস্তাব করা হয়েছে।

### বারাসাতে জেলা প্রাথমিক স্কুল বোর্ডের অফিস স্থাপন

২১৬। (অনুমোদিত প্রশ্ন নং ১১২৬।) **শ্রী সরল দেব :** শিক্ষা (মাধ্যমিক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) উত্তর ২৪-পরগনার জেলা শহর স্থাপনের পরিপ্রেক্ষিতে বারাসাতে জেলা প্রাথমিক স্কুল বোর্ডের অফিস স্থাপনের কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা; এবং

(খ) থাকিলে, কবে নাগাদ উক্ত পরিকল্পনা কার্যকরি হইবে;

**শিক্ষা (প্রাথমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) এখনও সিদ্ধান্ত হয়নি।

(খ) প্রশ্ন ওঠে না।

### পশ্চিমবঙ্গে সি এইচ জি কর্মচারির সংখ্যা

২১৭। (অনুমোদিত প্রশ্ন নং ১১৩৯।) **শ্রী সরল দেব :** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, বর্তমানে পশ্চিমবঙ্গে সি এইচ জি পদে নিয়োজিত কর্মচারির সংখ্যা কত?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** বর্তমানে পশ্চিমবঙ্গে ৪১,২৩২ জন সি এইচ জি স্বেচ্ছাসেবী আছেন। সি এইচ জি-রা নিয়োজিত কর্মচারী নন।

### অনুমোদন পরিকল্পনায় ১৯৮৬-৮৭ সালে পশ্চিমবঙ্গে জুনিয়র ও হাইস্কুলের সংখ্যা

২১৮। (অনুমোদিত প্রশ্ন নং ১১৪২।) **শ্রী সরল দেব :** শিক্ষা (মাধ্যমিক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৮৬-৮৭ সালে পশ্চিমবঙ্গে কতগুলো জুনিয়র এবং হাইস্কুলকে অনুমোদন দেবার পরিকল্পনা আছে; এবং

(খ) উত্তর ২৪-পরগনা জেলায় এইরকম স্কুলের সংখ্যা কত?

**শিক্ষা (মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) হাই মাদ্রাসা সহ হাইস্কুল ১৫০টি, জুনিয়র হাই মাদ্রাসা সহ জুনিয়র হাইস্কুল ২৫০টি।

(খ) উত্তর ২৪-পরগনার জন্য হাইস্কুল ৯টি ও জুনিয়র স্কুল ১৯টি বরাদ্দ করা হয়েছে।

### পুরুলিয়া জেলায় হাইড্রো-ইলেকট্রিক্যাল কারখানা স্থাপনের পরিকল্পনা

২১৯। (অনুমোদিত প্রশ্ন নং ১২১৬।) **শ্রী ধ্রুবেশ্বর চট্টোপাধ্যায় :** শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পুরুলিয়া জেলার বাগমুন্ডি থানাতে হাইড্রো-ইলেকট্রিক্যাল কারখানা স্থাপনের কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা;

(খ) থাকিলে, উক্ত বাবদ কোনও অর্থ মঞ্জুর করা হইয়াছে কি; এবং

(গ) হইলে, উক্ত কাজ কবে নাগাদ শুরু হইবে বলিয়া আশা করা যায়?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) না।

(খ) ও (গ) প্রশ্ন ওঠে না।

**পুরুলিয়া জেলার শিল্প স্থাপন**

২২০। (অনুমোদিত প্রশ্ন নং ১২১৮।) **শ্রী ধ্রুবেশ্বর চট্টোপাধ্যায় :** শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমানে পুরুলিয়া জেলায় শিল্প স্থাপনের কোনও পরিকল্পনা সরকারের আছে কি;

(খ) থাকিলে, কোথায় কোথায় কি কি শিল্প স্থাপনের পরিকল্পনা আছে; এবং

(গ) উক্ত শিল্প স্থাপনের কাজ কবে নাগাদ শুরু হইবে বলিয়া আশা করা যায়?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) হ্যাঁ।

(খ) এবং (গ) পশ্চিমবঙ্গ শিল্পোন্নয়ন পর্ষদ এবং সিমেন্ট কর্পোরেশন অব ইন্ডিয়ার যৌথ প্রচেষ্টায় পুরুলিয়া জেলায় মধুকুন্ডাতে একটি সিমেন্ট কারখানা নির্মাণের কাজ আরম্ভ হইয়াছে।

পশ্চিমবঙ্গ শিল্পোন্নয়ন পর্ষদ-এর সাহায্যে কলিকাতার একটি বে-সরকারি সংস্থা পুরুলিয়া জেলার তুলিন নামক স্থানে একটি স্পঞ্জ আয়রন কারখানা স্থাপনের পরিকল্পনা নিয়াছে।

**পুরুলিয়া জেলার আড়ষা ও বাগমুন্ডী থানা এলাকায় বৈদ্যুতিকরণ**

২২১। (অনুমোদিত প্রশ্ন নং ১২২০।) **শ্রী ধ্রুবেশ্বর চট্টোপাধ্যায় :** বিদ্যুৎ বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৮৫ সালের ডিসেম্বর মাস পর্যন্ত সময়ে পুরুলিয়া জেলার আড়ষা ও বাগমুন্ডী থানা এলাকায় কতগুলি মৌজাতে বৈদ্যুতিকরণের কাজ সম্পূর্ণ হয়েছে;

(খ) উক্ত এলাকার অবশিষ্ট মৌজাগুলোতে বৈদ্যুতিকরণের কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা; এবং

(গ) থাকলে, কোন কোন মৌজায়?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) ১৯৮৫ সালের ডিসেম্বর মাস পর্যন্ত সময়ে আড়ষা ও বাগমুন্ডী থানা এলাকায় যথাক্রমে ৩৪টি ও ৪২ মৌজাতে বৈদ্যুতিকরণের কাজ সম্পূর্ণ হয়েছে।

(খ) বাগমুন্ডী থানায় ২০টি মৌজাতে একটি নতুন স্কীমের অন্তর্ভুক্ত করা হয়েছে। নতুন স্কীমটির নম্বর হচ্ছে আর এন এন পি/পি আর এল-৮/৫১ যা গত ৬-২-১৯৮৪ তারিখে অনুমোদিত হয়েছে।

(গ) মৌজাগুলির নাম নিম্নে দেওয়া হল ঃ

| ক্রমিক নং | মৌজার নাম | | | | | জে এল নং |
|---|---|---|---|---|---|---|
| ১। | দুঁরগ্রিদি | .. | .. | .. | .. | ৬৭ |
| ২। | শুশনিড়ি | .. | .. | .. | .. | ৬৮ |
| ৩। | পিতিদিড়ি | .. | .. | .. | .. | ৭১ |
| ৪। | হিসাদি | .. | .. | .. | .. | ৭৩ |
| ৫। | সাহারজুড়ি | .. | .. | .. | .. | ৭৪ |
| ৬। | পানগোদা | .. | .. | .. | .. | ৭৫ |
| ৭। | সানারা | .. | .. | .. | .. | ৭৬ |
| ৮। | কালহা | .. | .. | .. | .. | ৭৭ |
| ৯। | বিউকুহিরাড়া | .. | .. | .. | .. | ৭৮ |
| ১০। | তেলিয়াভাসা | .. | .. | .. | .. | ৭৯ |
| ১১। | রঙগা | .. | .. | .. | .. | ১০৪ |
| ১২। | রথীনদা | .. | .. | .. | .. | ১০৫ |
| ১৩। | অযোধ্যা | .. | .. | .. | .. | ১০৬ |
| ১৪। | কুচড়িরাথা | .. | .. | .. | .. | ১০৭ |
| ১৫। | পু[illegible]য়াযসাশন | . | .. | .. | .. | ১০৮ |
| ১৬। | চাটনী | .. | .. | .. | .. | ১০৯ |
| ১৭। | লাহাড়ুঙরী | .. | .. | .. | .. | ১১০ |
| ১৮। | শিলিন্দা | .. | .. | .. | .... | ১১১ |
| ১৯। | উশলডুগেরী | .. | .. | .. | .. | ১১২ |
| ২০। | চাতড়াজরা | .. | .. | .. | .. | ১১৩ |

**পুরুলিয়া জেলায় নতুন মাধ্যমিক ও উচ্চ মাধ্যমিক বিদ্যালয় স্থাপন**

**২২২।** (অনুমোদিত প্রশ্ন নং ১২৩০।) **শ্রী ধ্রুবেশ্বর চট্টোপাধ্যায় ঃ** শিক্ষা (মাধ্যমিক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি;

(ক) পুরুলিয়া জেলাতে নূতন মাধ্যমিক ও উচ্চ মাধ্যমিক বিদ্যালয় স্থাপনের কোনও পরিকল্পনা সরকারের আছে কি?

(খ) থাকলে, কোথায় কোথায় ও কি কি ধরনের বিদ্যালয় হবে; এবং

(গ) উক্ত জেলার কোন ব্লকে কতগুলি জুনিয়র হাই মাধ্যমিক ও উচ্চ মাধ্যমিক বিদ্যালয় আছে?

**শিক্ষা (মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) হ্যাঁ।

(খ) জেলাস্তরের পরিদর্শক কমিটির সুপারিশ পাওয়ার পর নির্ধারিত হবে।

(গ) শিক্ষা বিভাগে ব্লকওয়ারী কোনও হিসাব রাখা হয় না।

**হোমিওপ্যাথিক ডাক্তারদের অ্যালোপ্যাথিক হাসপাতালে ট্রেনিং-এর ব্যবস্থা**

২২৩। (অনুমোদিত প্রশ্ন নং ১২৭৯।) **শ্রী গোপাল মন্ডল :** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হোমিওপ্যাথিক বি এম এস বা সমতুল পরীক্ষায় উত্তীর্ণ মেডিক্যাল ছাত্রদের অ্যালোপ্যাথিক হাসপাতালে ইনটার্ন হিসাবে নিয়োগ করার পরিকল্পনা সরকারের আছে কি;

(খ) এ যাবৎ কোনও জেলা বা মহকুমা হাসপাতালে এদের ইনটার্ন হিসাবে যোগদান করতে দেওয়া হয়েছে কি; এবং

(গ) "খ" প্রশ্নের উত্তর "হ্যাঁ" হলে, হোমিওপ্যাথিদের অ্যালোপ্যাথিক হাসপাতালের রোগীদের এবং তাদের নিজেদের কিছু সুবিধা হবে কি?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) না, তবে বি এইচ এম এস পরীক্ষায় উত্তীর্ণ মেডিক্যাল ছাত্রদের কতিপয় অ্যালোপ্যাথিক হাসপাতালে ট্রেনিং-এর ব্যবস্থা করা হয়েছে।

(খ) হ্যাঁ। উপযুক্ত ট্রেনিং-এর জন্য।

(গ) রোগীদের কোনও সুবিধা হবে না। তবে ইনটার্নদের সুবিধা হবে।

**The amount spent by the West Bengal Urdu Academy**

**224.** (Admitted question No. 1311.) **Shri Abdur Rauf Ansari :** Will the Minister-in-charge of Education (Higher) Department be pleased to state the amount spent each month for salary and conveyance charges of the staff of the West Bengal Urdu Academy during 1985-86 ?

**Minister-in-charge of the Education (Higher) Department :**

| মাস | | | | ১৯৮৫-৮৬ বেতন বাবদ | যাতায়াত বাবদ |
|---|---|---|---|---|---|
| এপ্রিল, ১৯৮৫ | .. | .. | .. | ২১,৩৩৮.৫৬ | ২১৩.১৫ |
| মে, ১৯৮৫ | .. | .. | .. | ২০,২৯৮.৯৩ | ৭৭৫.৮৫ |
| জুন, ১৯৮৫ | .. | .. | .. | ২০,৩৫৮.৪০ | ৩৫৫.৮০ |
| জুলাই, ১৯৮৫ | .. | .. | .. | ১৯,৮৮৪.৭০ | ২৬৭.৮০ |
| আগস্ট, ১৯৮৫ | .. | .. | .. | ১৯,৮৮৪.৭০ | ৭১৪.৭০ |
| সেপ্টেম্বর, ১৯৮৫ | .. | .. | .. | ১৯,৮৬৭.৭০ | ৫৪৯.১৫ |
| অক্টোবর, ১৯৮৫ | .. | .. | .. | ২২,১৯০.৭০ | ৩৭০.২০ |
| নভেম্বর, ১৯৮৫ | .. | .. | .. | ২২,৩৭৭.৭০ | ৬৩৪.৮০ |
| ডিসেম্বর, ১৯৮৫ | .. | .. | .. | ২২,৪৩৬.৭০ | ৯২৯.৪০ |
| জানুয়ারি, ১৯৮৬ | .. | .. | .. | ২২,৪৩৬.৭০ | ২২৫.০০ |
| ফেব্রুয়ারি, ১৯৮৬ | .. | .. | .. | ২২,৬৯২.৭০ | ৩৮৯.১০ |
| মোট | .. | .. | .. | ২,৩৩,৭৬৭.৪৯ | ৫,৪১৭.০৫ |

**দরিদ্র যুবক-যুবতীদের স্ব-নির্ভরশীল করার পরিকল্পনা**

২২৫। (অনুমোদিত প্রশ্ন নং ১৩৬৬।) **শ্রী নুরুল ইসলাম চৌধুরি :** ক্রীড়া ও যুবকল্যাণ (যুবকল্যাণ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) দরিদ্র যুবক-যুবতীদের স্ব-নির্ভর করার পরিকল্পনানুযায়ী ১৯৮৪-৮৫ সালে মুর্শিদাবাদ জেলার বেলডাঙা ১নং পঞ্চায়েত সমিতি কিভাবে কত অর্থ ব্যয় করিয়াছে; এবং

(খ) কতজন যুবক-যুবতী ইহাতে উপকৃত হইয়াছেন?

**ক্রীড়া ও যুবকল্যাণ (যুবকল্যাণ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) নিম্নলিখিত স্ব-নির্ভর প্রকল্পগুলিতে ১৯৮৪-৮৫ সালে বেলডাঙা ১নং পঞ্চায়েত সমিতি উল্লিখিত অর্থ ব্যয় করিয়াছে :

(১) শিক্ষিত বেকারদের স্ব-নির্ভর প্রকল্প—৯.৯৮ লক্ষ টাকা,

(২) খাদি গ্রামীণ প্রকল্পের অধীনে গ্রামীণ শিল্প—০.২৫ লক্ষ টাকা,

(৩) আই আর ডি প্রকল্পের দরিদ্র গ্রামবাসীকে আর্থিক সাহায্য—২০.০০ লক্ষ টাকা।

(৪) স্পেশ্যাল কম্পোনেন্ট প্রকল্পে—০.৫৪ লক্ষ টাকা,

(৫) ট্রাইসেম—০.০৩ লক্ষ টাকা,

(খ) ১নং প্রকল্পে ৪৩ জন, ২নং প্রকল্পে ১০ জন, ৩নং প্রকল্পে ৬৯৬ জন, ৪নং প্রকল্পে ৪ জন ও ৫নং প্রক. ৪০ জন যুবক-যুবতী উপকৃত হয়েছেন।

**কোচবিহার জেলায় স্কুল পরিদর্শক অফিসে "সি" ও "ডি" গ্রুপ কর্মচারিদের শূন্যপদ**

২২৬। (অনুমোদিত প্রশ্ন নং ১৫৩০।) **শ্রী বিমলকান্তি বসু ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কোচবিহার জেলায় স্কুল পরিদর্শক অফিসে "সি" ও "ডি" গ্রুপের কর্মচারিদের কতগুলি পদ এ পর্যন্ত শূন্য আছে; এবং

(খ) উক্ত পদগুলি পূরণের জন্য কী ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) সি গ্রুপের ২২টি পদ এবং ডি গ্রুপের ৯টি পদ বর্তমানে শূন্য আছে।

(খ) সংশ্লিষ্ট জিলা বিদ্যালয় পরিদর্শকদের উক্ত পদগুলি সত্বর পূরণ করিবার জন্য নির্দেশ দেওয়া হইয়াছে।

**পশ্চিমবঙ্গে রাজনৈতিক সংঘর্ষের সংখ্যা**

২২৭। (অনুমোদিত প্রশ্ন নং ১৬৫৭।) **শ্রী অম্বিকা ব্যানার্জি ঃ** স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৮২ সালের বিধানসভা নির্বাচনের পরে বামফ্রন্ট সরকার ক্ষমতাসীন হবার পর পশ্চিমবঙ্গে বিভিন্ন রাজনৈতিক সং র্ষের সংখ্যা কত সে সম্পর্কে কোনও সরকারি তথ্য আছে কি; এবং

(খ) উত্তর "হ্যাঁ" হইলে, তাহা কি?

**স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) হ্যাঁ।

(খ) ২৬এ মে, ১৯৮২ থেকে ২৮এ ফেব্রুয়ারি, ১৯৮৬ পর্যন্ত সময়ের মধ্যে—

(১) আন্তর্দলীয় (ইন্টার-পার্টি) সংঘর্ষের সংখ্যা ১,২৬৬,

(২) অন্তর্দলীয় (ইন্টার-পার্টি) সংঘর্ষের সংখ্যা ১০৯,

(৩) আন্তঃশ্রমিক ইউনিয়ন (ইন্টার-ট্রেড ইউনিয়ন) সংঘর্ষের সংখ্যা ১৬৩।

**ফরাক্কায় ইন্ডাস্ট্রিয়াল ট্রেনিং ইন্সটিটিউট স্থাপনের পরিকল্পনা**

২২৮। (অনুমোদিত প্রশ্ন নং ১৬৯৭।) **শ্রী আব্দুল হাসনৎ খান ঃ** শ্রম বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার ফারাক্কায় একটি ইন্ডাস্ট্রিয়াল ট্রেনিং ইন্সটিটিউট (আই টি আই) স্থাপন করিবার পরিকল্পনা সরকারের আছে কি; এবং

(খ) "ক" প্রশ্নের উত্তর "হ্যাঁ" হইলে, কবে নাগাদ **এই পরিকল্পনা** কার্যকরি হইবে বলিয়া আশা করা যায়?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) ফারাক্কায় একটি **আই টি** আই স্থাপনের সাম্ভাব্যতা পরীক্ষা করে দেখা হচ্ছে।

(খ) এখনই এ সম্পর্কে কিছু বলা সম্ভব নয়।

**নদীয়া জেলায় ঈশ্বরীপুর-কালিগঞ্জ রাস্তা নির্মাণ পরিকল্পনা**

২২৯। (অনুমোদিত প্রশ্ন নং ১৮২৩।) **শ্রী সুভাষ বসু :** পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) নদীয়া জেলার চাকদহ থানার অন্তর্গত সরহাটী গ্রাম পঞ্চায়েতের ঈশ্বরীপুর থেকে কালিগঞ্জ পর্যন্ত রাস্তা নির্মাণের কোনও পরিকল্পনা সরকারের আছে কি; এবং

(খ) থাকলে, কবে নাগাদ ঐ কাজ আরম্ভ হবে বলে আশা করা যায়?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**রেশন দোকানে গম সরবরাহ**

২৩০। (অনুমোদিত প্রশ্ন নং ১৮৪৬।) **শ্রী গোপালকৃষ্ণ ভট্টাচার্য :** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, সম্প্রতি রেশন দোকানগুলিতে গম সরবরাহ করা হচ্ছে না; এবং

(খ) সত্য হলে, এর কারণ কি?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী : (ক)** ইহা ঠিক নহে।

(খ) খাদ্য কর্পোরেশনই রেশনে গম সরবরাহ করে। খাদ্য কর্পোরেশন সময়মতো প্রয়োজনভিত্তিক গম সরবরাহ করতে না পারার জন্য সম্প্রতি কিছু কিছু জায়গায় গম সরবরাহ বিঘ্নিত হয়।

**কালনা মহকুমায় রেজিস্ট্রিকৃত বেকারের সংখ্যা**

২৩১। (অনুমোদিত প্রশ্ন নং ১৯৪৬।) **শ্রীমতী অঞ্জু কর :** শ্রম বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কালনা মহকুমা কর্মনিয়োগ কেন্দ্রে বর্তমানে রেজিস্ট্রিকৃত বেকারের সংখ্যা কত;

(খ) উক্ত বেকারদের মধ্যে যুবক এবং যুবতীর সংখ্যা কত; এবং

(গ) উক্ত বেকারদের মধ্যে বয়সসীমা অতিক্রান্ত হইয়া যাইতেছে অথচ কোনও কল এ পর্যন্ত পায় নাই এরূপ বেকারের সংখ্যা কত?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) কালনা কর্মনিয়োগ কেন্দ্রে ২৮-২-১৯৮৬ পর্যন্ত নথিভুক্ত মোট কর্মপ্রার্থী·বেকারের সংখ্যা ৩০,৪৯৮ (প্রভিশনাল)।

(খ) পুরুষ—২৪,৬৯১, মহিলা—৫,৮০৭, মোট—৩০,৪৯৮ (প্রভিশনাল)।

(গ) ৬৫৪ জন (প্রভিশনাল)।

### স্বীকৃতিপ্রাপ্ত রাজ্য সরকারি কর্মচারী সমিতি

২৩২। (অনুমোদিত প্রশ্ন নং ১৯৫১।) **শ্রী সুখেন্দু খাঁন :** অর্থ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্য সরকারি কর্মচারী ফেডারেশন (আই এন টি ইউ সি) এবং পশ্চিমবঙ্গ সরকারি কর্মচারী ফেডারেশন (ই) নামক সংস্থা দুইটি রাজ্য সরকার কর্তৃক স্বীকৃত কিনা; এবং

(খ) "ক" প্রশ্নের উত্তর "হ্যাঁ" হলে, উক্ত সংস্থা দুটিকে কোন তারিখে স্বীকৃতি দেওয়া হয়েছে?

**অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) পশ্চিমবঙ্গ কৃত্যক (দায়িত্ব, কর্তব্য ও অধিকার) বিধি, ১৯৮০ অনুযায়ী সরকারি কর্মচারিদের কোনও সমিতিকে পৃথকভাবে স্বীকৃতি দেবার বিধান নেই। ১৯৮০ সালের বিধি সাধারণভাবে প্রত্যেক সরকারি কর্মচারির ইউনিয়ন এবং অ্যাশোসিয়েশন গঠন করার অধিকার স্বীকার করে। ১৯৮০ সালের আগে এই দুটি সংস্থার স্বীকৃতি সম্বন্ধে কোনও তথ্য সরকারের কাছে নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

### বনগাঁ পৌরসভার হোল্ডিং ট্যাক্স

২৩৩। (অনুমোদিত প্রশ্ন নং ১৯৮১।) **শ্রী ভূপেন্দ্রনাথ শেঠ :** স্থানীয় শাসন ও নগরউন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বনগাঁ পৌরসভার ১৯৮৩-৮৪ এবং ১৯৮৪-৮৫ সালের ধার্যকৃত মোট হোল্ডিং ট্যাক্সের পরিমাণ কত; এবং

(খ) ঐ পৌরসভার ১৯৮৫-৮৬ সালের নতুন আইন অনুসারে মোট হোল্ডিং-এর ধার্যকৃত বর্ধিত ট্যাক্সের পরিমাণ কত?

**স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) ১৯৮৩-৮৪ সালে ধার্যকৃত হোল্ডিং ট্যাক্সের পরিমাণ ৩,৩০,১৪৪.০০ টাকা। ১৯৮৪-৮৫ সালে নতুন অ্যাসেসমেন্ট হইয়া গিয়াছে। বর্তমানে রিভিউ চলিতেছে। মে ১৯৮৬ সালের পূর্বে পরিষ্কার চিত্র জানানো সম্ভব নয়।

(খ) ১৯৮৫-৮৬ সালে হোল্ডিং ট্যাক্স ধার্যের কাজ এখনও শেষ হয় নাই।

**বনগ্রাম পৌরসভার কর্মী নিয়োগ ও স্থায়ীকরণ**

২৩৪। (অনুমোদিত প্রশ্ন নং ১৯৮৭।) **শ্রী ভূপেন্দ্রনাথ শেঠ :** স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বনগ্রাম পৌরসভার ১৯৮৫ সালের ১লা জানুয়ারি থেকে ৩১শে ডিসেম্বর পর্যন্ত কতজন কর্মী নিয়োগ করা হয়েছে;

(খ) ঐ কর্মীদের এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ-এর মাধ্যমে নিয়োগ করা হয়েছে কিনা;

(গ) নিয়োজিত কর্মীদের স্থায়ীকরণের পরিকল্পনা সরকারের আছে কিনা; এবং

(ঘ) থাকলে, কবে নাগাদ উক্ত পরিকল্পনা কার্যকর হবে বলে আশা করা যায়?

**স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) দৈনিক মজুরির ভিত্তিতে ৬০ জন কর্মী নিয়োগ করা হইয়াছে।

(খ) না।

(গ) সরকারি কর্মচারিদের ক্ষেত্রে স্থায়ীকরণের যে পরিকল্পনা আছে উহাই পৌরসভার কর্মীদের ক্ষেত্রে প্রযোজ্য।

(ঘ) পৌরসভার নিকট হইতে এই বিষয়ে প্রস্তাব আসিলে বিধি অনুযায়ী বিবেচনা করা হইবে।

**বনগ্রাম শহরে ইচ্ছামতী নদী পারাপার পন্টন ব্রিজ নির্মাণে কেন্দ্রীয় সাহায্য**

২৩৫। (অনুমোদিত প্রশ্ন নং ১৯৯১।) **শ্রী ভূপেন্দ্রনাথ শেঠ :** পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বনগ্রাম শহরের ইচ্ছামতী নদী পারাপারের জন্য পন্টন ব্রিজটির (বোট ব্রিজ) নির্মাণকল্পে কেন্দ্রীয় সরকার ষষ্ঠ পরিকল্পনায় কোনও অর্থ অনুমোদন করিয়াছেন কিনা;

(খ) "ক" প্রশ্নের উত্তর "হ্যাঁ" হইলে, উক্ত বরাদ্দকৃত অর্থের পরিমাণ কত; এবং

(গ) কবে নাগাদ উহার নির্মাণকার্য সম্পূর্ণ হইবে বলিয়া আশা করা যায়?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) না।

(খ) ও (গ) প্রশ্ন ওঠে না।

**ঝালদা পৌরসভার অধীনস্থ বিদ্যালয়ের শিক্ষক-শিক্ষিকাদের বেতন**

২৩৬। (অনুমোদিত প্রশ্ন নং ২০৬৩।) **ডাঃ সুকুমার রায় এবং শ্রী সুভাষচন্দ্র মাহাতো :** স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পুরুলিয়ার ঝালদা পৌরসভার অধীনস্থ বিদ্যালয়গুলিতে বর্তমানে মোট কতজন শিক্ষক-শিক্ষিকা আছেন;

(খ) ইহা কি সত্য যে, উক্ত বিদ্যালয়ের শিক্ষক-শিক্ষিকাগণ গত তিন মাস যাবৎ বেতন পাচ্ছেন না;

(গ) সত্য হলে, এর কারণ কি; এবং

(ঘ) নিয়মিত বেতন প্রদানের জন্য কোনও ব্যবস্থা গ্রহণ করা হয়েছে বা হবে কিনা?

**স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) ৩৫ জন।

(খ) না।

(গ) প্রশ্ন ওঠে না।

(ঘ) মার্কেট কমপ্লেক্স প্রভৃতি তৈয়ারি করিয়া পৌরসভার আয়বৃদ্ধির প্রচেষ্টা চালানো হইতেছে।

**পুরুলিয়া জেলার কর্মবিনিয়োগ কেন্দ্রের আধিকারিকের বিরুদ্ধে অভিযোগ**

২৩৭। (অনুমোদিত প্রশ্ন নং ২০৬৫।) **ডাঃ সুকুমার রায় :** শ্রম বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, পুরুলিয়া জেলার কর্মবিনিয়োগকেন্দ্রের আধিকারিকের বিরুদ্ধে বিভিন্ন দুর্নীতির অভিযোগ থাকা সত্ত্বেও বিশ বৎসর ধরিয়া একই কার্যক্ষেত্রে স্থায়ীভাবে তিনি চাকুরি করিতেছেন;

(খ) সত্য হইলে, উক্ত আধিকারিকের বিরুদ্ধে কি কি অভিযোগ শ্রম বিভাগ দায়ের হইয়াছে; এবং

(গ) আজ পর্যন্ত বদলি না করার কারণ কি?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) পুরুলিয়া জেলার কর্মবিনিয়োগকেন্দ্রের আধিকারিকের বিরুদ্ধে দুর্নীতির কোনও অভিযোগ সরকারের গোচরে নাই।

সংশ্লিষ্ট কর্মী ১৯৬৩ সালের মে মাসে স্ট্যাটিস্টিকাল অ্যাসিসটেন্ট হিসাবে পুরুলিয়া কর্মবিনিয়োগকেন্দ্রে যোগদান করেন এবং ১৮-৭-১৯৭৮ তারিখে ঐ কেন্দ্রের কর্মবিনিয়োগ আধিকারিকের পদে উন্নীত হন।

(খ) প্রশ্নই ওঠে না।

(গ) প্রশাসনিক কারণে উক্ত আধিকারিককে অন্যত্র বদলি করা হয় নাই। কিন্তু তার বদলির বিষয়টি বর্তমানে সরকারের বিবেচনাধীন আছে।

**ডি এস টি সি-র চালু বাস ড্রাইভার ও কন্ডাক্টরের সংখ্যা**

২৩৮। (অনুমোদিত প্রশ্ন নং ২০৭৩।) **শ্রী লালবিহারী ভট্টাচার্য :** পরিবহন বিভাগের

মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ডি এস টি সি-র মোট কতগুলি বাস চালু অবস্থায় আছে;

(খ) কতগুলি বাস বিকল হয়ে আছে;

(গ) কোন কোনও রুটে বাস চলাচল করে; এবং

(ঘ) মোট কতজন ড্রাইভার ও কন্ডাক্টর আছে?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) ১-৪-১৯৮৬ তারিখে চালু বাসের সংখ্যা ১৬০।

(খ) ১-৪-১৯৮৬ তারিখে বিকল বাসের সংখ্যা ছিল ৫৮।

(গ) নিচে রক্ষিত তালিকায় রুটগুলি নির্দিষ্ট করা হল।

(ঘ) ১-৪-১৯৮৬ তারিখে নিয়মিত ড্রাইভার ও কন্ডাক্টরের সংখ্যা যথাক্রমে ২২০ ও ৩৪৯। রিজার্ভ পুল ড্রাইভার ও কন্ডাক্টরের সংখ্যা যথাক্রমে ২৯ ও ১১।

*Statement referred to in reply to clause 'Ga' of Question No.238 (Admitted Question No. 2073)*

**Durgapur State Transport Corporation, Durgapur-713201**

| | Specific routes | No. of trips | Routes | No. of trips |
|---|---|---|---|---|
| 1. | Durgapur to Puri | One | Township | |
| 2. | Durgapur to Siliguri | One | 1. A | 12 |
| 3. | Durgapur to Balurghat | One | 2. B | 12 |
| 4. | Durgapur to Digha | One | 3. G | 14 |
| 5. | Durgapur to Haldia | One | 4. 8A | 8 |
| 6. | „ Sikarpur | One | 5. 8B | 6 |
| 7. | „ Maldah | Two | 6. 8C | 12 |
| 8. | „ Lalgola | One | 7. C1 | 8 |
| 9. | „ Calcutta | One | 8. C2 | 8 |
| 10. | „ TATA | One | 9. Gopalmat | 8 |
| 11. | „ Jhargram | Two | 10. Waria | 7 |
| 12. | „ Ranaghat | One | 11. Nachan | 8 |
| 13. | „ Raghunathganj | One | 12. Bamvabera | 8 |
| 14. | Manbazar, | One | 13. DGP-Shibpur | 6 |

| | | Specific routes | No. of trips | Routes | No. of trips |
|---|---|---|---|---|---|
| | | | | Township | |
| | | via, PRL | | 14. DGP-Ukhara | 2 |
| 15. | „ | Manbazar, Via, Bnk. Hatirampur | One | 15. Shibpur, via, Ukhara | 1 |
| 16. | „ | Baharampur | Three | 16. Gopalpur | 6 |
| 17. | „ | Krishnanagar | Two | 17. CS/Shibpur | 5 |
| 18. | „ | Purulia | Three | 18. Ichapur | 8 |
| 19. | „ | Tarakeswar | One | 19. Jamua | 7 |
| 20. | „ | Uddharanpur | One | 20. City centre | 7 |
| 21. | „ | Santaldehi | Two | 21. GAB | 12 |
| 22. | „ | Katwa | One | 22. BAG | 12 |
| 23. | „ | Sainthia | One | 23. SADD (8B) | 10 |
| 24. | „ | Chittaranjan | Two | | |
| 25. | „ | Burdwan | Eight | | |
| 26. | „ | BNK, via Maliara | Two | | |
| 27. | „ | Asansol | Twelve | | |
| 28. | „ | Gourbazar | Two | | |
| 29. | „ | Amarkanan | Four | | |
| 30. | „ | Gorabari | Three | | |
| 31. | „ | Ramharipur | Two | | |
| 32. | „ | Indus | Two | | |
| 33. | „ | Salar | One | | |
| 34. | „ | Sonamukhi | Three | | |
| 35. | „ | Bankura | Four | | |
| 36. | „ | Suri, via, Bolpore | Two | | |
| 37. | „ | Suri, Via, Pandab | Two | | |
| 38. | „ | Dumka | One | | |

**মেদিনীপুর জেলার কানপুর মৌজায় গভীর নলকূপ চালু না করার কারণ**

২৩৯। (অনুমোদিত প্রশ্ন নং *২০৯৬।) **শ্রী অবন্তী মিশ্র ঃ** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ (গ্রামীণ জলসরবরাহ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, মেদিনীপুর জেলার রামনগর ২ নং ব্লকের দেপাল গ্রাম পঞ্চায়েতের অন্তর্গত কানপুর মৌজায় পানীয় জল সরবরাহের উদ্দেশ্যে যে গভীর নলকূপটি বসানোর কাজ (বৈদ্যুতিকরণ সহ) প্রায় ৭/৮ বছর পূর্বে সম্পন্ন হওয়া সত্ত্বেও এখনও পর্যন্ত ঐ গভীর নলকূপ হইতে পানীয় জল সরবরাহ না করার কারণ কি?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ (গ্রামীণ জল সরবরাহ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** ১৯৮০ সালের প্রথম ভাগে বিদ্যুৎ সংযোগের জন্য বিদ্যুৎ দপ্তরের স্থানীয় অফিসে আবেদনক্রমে গত ১৪-৮-১৯৮২ তারিখে বিদ্যুৎ সরবরাহ লাইন সংযোগ করা হয়। কিন্তু পাম্পে বিদ্যুৎ সংযোগ তিনটি ফেজে ও যথোপযুক্ত ভোল্টেজ না পাওয়ায় পাম্প চালু করা সম্ভব হয় নি।

**রামনগর ২ নং ব্লকে পানীয় জলের নতুন ও অকেজো নলকূপের সংখ্যা**

২৪০। (অনুমোদিত প্রশ্ন নং ২১০৭।) **শ্রী অবন্তী মিশ্র ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ (গ্রামীণ জল সরবরাহ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মেদিনীপুর জেলার রামনগর ২ নং ব্লকে ১৯৮৩-৮৪, ১৯৮৪-৮৫ ও ১৯৮৫-৮৬ সালের ২৮-২-১৯৮৬ পর্যন্ত আর্থিক বছরে পানীয় জল সরবরাহের উদ্দেশ্যে সরকার থেকে কত সংখ্যক নলকূপ বসানো হয়েছে; এবং

(খ) উক্ত ব্লকে এ যাবৎ কয়টি নলকূপ সংস্কারের অভাবে অকেজো অবস্থায় পড়ে আছে?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ (গ্রামীণ জল সরবরাহ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) ১৯৮৩-৮৪ সালে নতুন নলকূপ বসানো হয়েছে চৌদ্দটি এবং পুরানো নলকূপ নতুনভাবে বসানো হয়েছে দুইটি।

১৯৮৪-৮৫ সালে নতুন চৌদ্দটি নলকূপ এবং পুরানো নলকূপ নতুনভাবে বসানো হয়েছে চারটি। ১৯৮৫-৮৬ সালে নতুন দুইটি নলকূপ বসানো হয়েছে।

(খ) ১৫১টি নলকূপ অকেজো অবস্থায় পড়ে আছে এবং ৬৪টি সংস্কার করা হয়েছে।

**রামনগর ১নং ব্লকে বসানো নলকূপ ও অকেজো নলকূপের সংখ্যা**

২৪১। (অনুমোদিত প্রশ্ন নং ২১০৮।) **শ্রী অবন্তী মিশ্র ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ (গ্রামীণ জল সরবরাহ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মেদিনীপুর জেলার রামনগর ১ নং ব্লকে ১৯৮৩-৮৪, ১৯৮৪-৮৫ ও ১৯৮৫-৮৬ সালে (২৮-২-১৯৮৬ পর্যন্ত) আর্থিক বছরে পানীয় জল সরবরাহের উদ্দেশ্যে সরকার থেকে কত সংখ্যক নলকূপ বসানো হয়েছে; এবং

(খ) উক্ত ব্লকে এ যাবৎ কত সংখ্যক নলকূপ সংস্কারের অভাবে অকেজো অবস্থায়

পড়ে আছে?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ (গ্রামীণ জল সরবরাহ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) ১৯৮৩-৮৪ সালে নতুন নলকূপ বসানো হয়েছে চৌদ্দটি এবং পুরানো নলকূপ নতুনভাবে বসানো হয়েছে চারটি। ১৯৮৪-৮৫ সালে নতুন নলকূপ বসানো হয়েছে পনেরটি এবং পুরানো নলকূপ নতুনভাবে বসানো হয়েছে আটটি। ১৯৮৫-৮৬ সালে নতুন নলকূপ বসানো হয়েছে দুইটি।

(খ) ১০৯টি অকেজো অবস্থায় পড়ে আছে। তারমধ্যে ১২টি নলকূপ সংস্কার করা হচ্ছে।

**ছাতনা-দলপুর-বিসপুরিয়া রাস্তায় মহেশানা ব্রিজ নির্মাণ**

২৪২। (অনুমোদিত প্রশ্ন নং ২১৭৭।) **শ্রী সুভাষ গোস্বামী ঃ** পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ছাতনা থানার (বাঁকুড়া) ছাতনা-দলপুর-বিসপুরিয়া রাস্তায় মহেশানা ব্রিজ নির্মাণের কাজ শেষ হয়েছে কি;

(খ) হয়ে থাকলে, উক্ত নির্মাণকার্যে মোট কত টাকা ব্যয় হয়েছে; এবং

(গ) উক্ত ব্রিজের অ্যাপ্রোচ রোড নির্মাণে বিলম্বের কারণ কি?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) হ্যাঁ

(খ) এ বাবদ দশ লক্ষ সাতাশী হাজার আটশত উনপঞ্চাশ (১০,৮৭,৮৪৯) টাকা ব্যয় হয়েছে।

(গ) জমি অধিগ্রহণ ও হস্তান্তরজনিত সমস্যার জন্য অ্যাপ্রোচের কাজ বিঘ্নিত হচ্ছে।

**মালদহ জেলার আড়াইডাঙ্গা বিধানসভা কেন্দ্রে অসামাজিক ঘটনা**

২৪৩। (অনুমোদিত প্রশ্ন নং ২২১৮।) **শ্রী হাবির মোস্তাফা ঃ** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৮৪ এবং ১৯৮৫ সালের ডিসেম্বর মাস পর্যন্ত মালদহ জেলার আড়াইডাঙ্গা বিধানসভা কেন্দ্রে চুরি, ডাকাতি, ছিনতাই, পুরুষ/নারী হত্যার কয়টি ঘটনা ঘটিয়াছে; এবং

(খ) ঐ বিষয়ে কার্যকরি কি ব্যবস্থা নেওয়া হইয়াছে?

**স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক)

| সাল | চুরি | ডাকাতি | ছিনতাই | পুরুষ হত্যা | নারী হত্যা |
|---|---|---|---|---|---|
| ১৯৮৪ | ১২ | ১ | .. | ৪ | .. |
| ১৯৮৫ | ১৫ | ১ | .. | .. | .. |

(খ) প্রতিটি ক্ষেত্রে আইনানুগ ব্যবস্থা নেওয়া হয়েছে।

**ফুড কর্পোরেশন গঠন**

২৪৪। (অনুমোদিত প্রশ্ন নং ২২৬৫।) **শ্রী গোপালকৃষ্ণ ভট্টাচার্য ঃ** খাদ্য ও সরবরাহ্ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্য সরকারের অধীনে কোনও ফুড কর্পোরেশন গঠন করা হয়েছে কি;

(খ) "ক" প্রশ্নের উত্তর "হ্যাঁ" হলে, কবে নাগাদ উক্ত ফুড কর্পোরেশনের কাজ শুরু হবে বলে আশা করা যায়; এবং

(গ) এ সম্পর্কে কেন্দ্রীয় সরকার স্বীকৃতি দিয়েছেন কি?

**খাদ্য ও সরবরাহ্ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) না।

(খ) ও (গ) প্রশ্ন ওঠে না।

**আসানসোল ও পার্শ্ববর্তী অঞ্চলকে নিয়ে কর্পোরেশন গঠনের পরিকল্পনা**

২৪৫। (অনুমোদিত প্রশ্ন নং ২৪০৫।) **শ্রী বিজয় পাল ঃ** স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) আসানসোল, বার্নপুর এবং তার পার্শ্ববর্তী অঞ্চলকে একত্রিত করে একটি কর্পোরেশন গঠন করার পরিকল্পনা সরকারের আছে কিনা; এবং

(খ) "ক" প্রশ্নের উত্তর "হ্যাঁ" হলে, কবে নাগাদ উক্ত পরিকল্পনা বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

## Adjournment Motion

**Mr. Speaker :** To-day I have received two notices of Adjournment Motion. The first is from Shri Kashinath Mishra on the subject of reported disturbances in North Bengal over demand of a separate State and the second is from Shri Sk. Imajuddin on the subject of outbreak of jaundice in Calcutta.

On the subject of the first motion, a mention was made in the House on the 21st April, 1986. This motion is, therefore, out of order.

As regards the second motion, the member may discuss the matter during discussion and voting on Demand for Grants of the Health Department today.

I, Therefore, with hold my consent to the motion.

The member may, however, read out the text of his motion as amended.

**শ্রী সেখ ইমাজুদ্দিন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তার কাজ মুলতুবি রাখছেন। বিষয়টি হল—

কলকাতায় ব্যাপকভাবে জন্ডিস রোগ দেখা দিয়েছে। উত্তর, মধ্য ও দক্ষিণ কলিকাতার যে সব রোগী বিভিন্ন হাসপাতালে চিকিৎসার জন্য আসছেন তাদের প্রতি দশজনের মধ্যে ৬ জনই জন্ডিস রোগে আক্রান্ত। সম্প্রতি গত ৫ই এপ্রিল তারিখে এন.আর.এস. হাসপাতালের এক তরুণ ডাক্তার এই জন্ডিস রোগে আক্রান্ত হয়ে মারা গিয়েছেন। অবিলম্বে রাজ্য সরকারের পক্ষ থেকে এই রোগ প্রতিরোধের প্রয়োজনীয় ব্যবস্থা লওয়া প্রয়োজন।

## CALLING ATTENTION TO MATTERS OF URGENT PUBLIC IMPORTANCE :

**Mr. Speaker :** I have received five notices of Calling Attention, namely :–

| | | |
|---|---|---|
| 1. Reported lock-out in Jute Mills of North 24-Parganas. | : | Shri Kashinath Mishra |
| 2. Acute Scarcity of A.R.V. injection in North Bengal. | : | Shri Dinesh Chandra Dukua |
| 3. Disruption in Telecommunication System at Durgapur. | : | Shri Dilip Majumdar, Shri Sachin Sen, and Shri Ajit Kr. Chakraborty. |
| 4. Decision about "Loan Fair" by the Govt. of West Bengal. | : | Shri Sadhan Chattopadhyay |
| 5. Alleged attack on Doctors at Bangur Hospital on 24.4.86 | : | Shri Sk. Imajuddin and Dr. Manas Bhunia |

I have selected the notice of Shri Shaikh Imajuddin and Dr. Manas Bhunia on the Subject of alleged attack on Doctors at Bangur Hospital on 24-4-86.

The Minister-in-charge may please make a statement today, if possible or give a date.

**Dr. Ambarish Mukhopadhyay :** Sir, the statement will be made on the 29th April, 1986.

**Mr. Speaker :** Now, I call upon the Minister-in-charge of Cooperation Department to make a statement on the subject of alleged irregularities committed by the Managing Committee of Bhagirathi Coop-

erative Joint Farming Society Limited.

(Attention called by Shri Gourhari Adak on the 4th April, 1986.)

**শ্রী নীহারকুমার বসু :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিধানসভার সদস্য শ্রী গৌরহরি আদক কর্তৃক ভাগিরথী কো-অপারেটিভ জয়েন্ট ফার্মিং সোসাইটি লিমিটেডের ম্যানেজিং কমিটির নিয়ম-বহির্ভূত কার্যকলাপ বিষয়ে উত্থাপিত দৃষ্টি আকর্ষণী প্রস্তাবের পরিপ্রেক্ষিতে আমি আজ নিম্নলিখিত বিবৃতি পেশ করিতেছি।

উক্ত সোসাইটি ম্যানেজিং কমিটি কর্তৃক নিয়ম-বহির্ভূত বিভিন্ন ব্যয় এর অভিযোগ সরকারের গোচরে আসে। তাহার পরিপ্রেক্ষিতে হাওড়া জেলার সমবায় সমিতি সমূহের সহ-নিয়ামক মহাশয়কে তদন্তের ভার দেওয়া হয়। তাহার পেশ করা তদন্ত রিপোর্ট বিবেচনা করিয়া নিম্নলিখিত ব্যবস্থাদি ইতিমধ্যে গ্রহণ করা হইয়াছে :—

(ক) শ্রী বারিদবরণ ব্যানার্জি, শ্যামপুর ২নং উন্নয়ন ব্লকের সমবায় সমিতি সমূহের পরিদর্শক মহাশয়কে সমবায় সমিতি সমূহের আইনের ২৪নং ধারা মতে উক্ত সোসাইটির একজিকিউটিভ অফিসার হিসাবে নিয়োগ করা হইয়াছে; এবং

(খ) শ্রী সন্তোষকুমার ব্যানার্জি, ডিস্ট্রিক্ট অডিটর অব কো-অপারেটিভ সোসাইটিজ, হাওড়াকে, সমবায় সমিতি সমূহের আইনের ৮৪নং ধারামতে উক্ত সোসাইটির গঠন, কার্যাবলী এবং আর্থিক অবস্থা সম্পর্কে অনুসন্ধান করিয়া আগামী ৩১শে মে, ১৯৮৬ তারিখের মধ্যে তাহার তদন্ত রিপোর্ট সরকারের কাছে পেশ করিতে নির্দেশ দেওয়া হইয়াছে। ঐ রিপোর্ট সরকারের হস্তগত হইলে উক্ত সোসাইটির ম্যানেজিং কমিটির নিয়ম-বহির্ভূত কার্যকলাপ এবং তজ্জনিত আর্থিক লোকসানের জন্য দায়ী ব্যক্তি অথবা ব্যক্তিদের বিরুদ্ধে যথাযোগ্য ব্যবস্থা গ্রহণ করা হইবে।

**Mr. Speaker :** Now, I call upon the Minister-in-charge of Commerce and Industries Department to make a statement on the subject of Closure of the Palassey sugar Mill in Nadia district.

(Attention called by Shri Sk. Imajuddin on the 17th April, 1986.)

**শ্রী নির্মলকুমার বসু :**

বিষয় :—

নদীয়া জেলার পলাশীর চিনিকলটি বহুদিন থেকে বন্ধ হয়ে থাকার কারণ সম্পর্কে।

উত্তর :— 'দি রামনগর কেন অ্যান্ড সুগার কোম্পানি লিমিটেড এর মালিকানাধীন নদীয়া জেলার পলাশী চিনিকলটি দৈনিক ১২০০ মেট্রিক টন আখ মাড়াই ক্ষমতাসম্পন্ন। কিন্তু পুরানো আমলের যন্ত্রপাতির দরুন এই কলটির বর্তমান আখ মাড়াই ক্ষমতা দৈনিক ৬৬০ মেট্রিক টনের মধ্যেই সীমাবদ্ধ রয়েছে। এই কোম্পামির অধীনে রাজস্থানের জয়পুর একটি বনস্পতি কারখানাও আছে। ১৯৬৮-৬৯ সাল থেকে ১৯৮২-৮৩ সালের মধ্যে উক্ত কোম্পানি পলাশী চিনিকলের তহবিল থেকে ১ কোটি ৯০ লক্ষ টাকা বনস্পতি কারখানায় বিনিয়োগ

করেছে। গত কয়েক বৎসর পলাশী চিনিকলটির কার্যাবলী সন্তোষজনক নয়। এর মূল কারণ আর্থিক অনটন ও যথেষ্ট পরিমাণে আখ সংগ্রহের অসুবিধা। উক্ত চিনিকলের নিকটবর্তী এলাকায় যথেষ্ট সংখ্যক গুড় উৎপাদক অধিক মূল্যে আখ সংগ্রহ করার ফলে পলাশী চিনিকলের কর্তৃপক্ষ যথেষ্ট উচ্চ মূল্য দিয়েও আখ সংগ্রহ করতে পারে নি। ফলে ১৯৮৩-৮৪ ও ১৯৮৪-৮৫ মরশুমে উক্ত চিনিকলটি মাত্র অল্প কিছুদিন চালু রাখা সম্ভবপর হয়েছিল। আর্থিক অনটনের জন্য পলাশী মিলের কর্তৃপক্ষ নিজস্ব জমিতেও আখ উৎপাদনের ব্যবস্থা গ্রহণ করতে পারে নি। এই চিনিকলটির পুনর্বাসন ও আধুনিকীকরণের জন্য উক্ত কোম্পানি একটি দীর্ঘমেয়াদী প্রকল্প গ্রহণ করেছেন। এই প্রকল্প অনুযায়ী গত আখ মাড়াই মরশুমে চিনিকলটি চালু করার জন্য 'স্টেট ব্যাঙ্ক অব ইন্ডিয়া-র কাছে কার্যকর মূলধন (Working Capital)-এর জন্য ঋনের আবেদন করেছিল। এই প্রসঙ্গে স্টেট ব্যাঙ্ক অব ইন্ডিয়া প্রস্তাব করে যে (১) পলাশী চিনিকলটিকে 'রিলিফ আন্ডারটেকিং' হিসাবে ঘোষণা করতে হবে এবং (২) উক্ত মিল এলাকায় আখ মাড়াই কলগুলির কাজ-কর্মের উপর নিষেধাজ্ঞা বিধিবদ্ধ করতে হবে। উক্ত চিনিকলটির আর্থিক পুনর্বাসন ও সুষ্ঠু পরিচালনার জন্য রাজ্য সরকার যথাসময়ে পলাশী চিনিকলটিকে 'রিলিফ আন্ডারটেকিং হিসাবে ঘোষণা করেছে এবং 'সুগার কেন (কন্ট্রোল) অর্ডার, ১৯৬৬ অনুযায়ী পলাশী চিনিকলের এলাকাধীনে তিনটি ব্লকে গুড় উৎপাদন নিষিদ্ধ করে গত ডিসেম্বর মাসে এক আদেশ জারি করেছেন। স্টেট ব্যাঙ্কের আরোপিত উক্ত শর্ত দুটি পূরণ করা ছাড়াও ঐবিষয়ে অনুষ্ঠিত আলোচনার সময় শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ও ব্যাঙ্ক কর্তৃপক্ষকে মিলটিকে প্রয়োজনীয় আর্থিক সাহায্য দানের বিষয়টি সহানুভূতির সঙ্গে বিবেচনা করতে অনুরোধ করেন। এসব সত্ত্বেও স্টেট ব্যাঙ্ক কর্তৃপক্ষ মিলটির লাভজনক অবস্থায় উত্তরণের সম্ভাবনা সম্বন্ধে নিঃসন্দেহ হতে না পারায় বিষয়টি আরও পর্যালোচনা করে দেখতে চান। ব্যাঙ্কের কাছ থেকে আর্থিক সহায়তা না পাওয়ায় মিলটি গত মরশুমে (১৯৮৫-৮৬) চালু করা সম্ভবপর হয়নি। ইতিমধ্যে মিল কর্তৃপক্ষ নিজস্ব জমিতে এবং মিল এলাকায় চাষীদের মারফত আখ উৎপাদন বৃদ্ধির জন্য যে প্রকল্প গ্রহণ করেছেন ও কেন্দ্রীয় সরকারের 'সুগার ডেভেলপমেন্ট ফান্ড' থেকে এবং আর্থিক সংস্থার কাছ থেকে সাহায্য পাবার জন্য যে ব্যবস্থা গ্রহণ করেছেন তাতে আগামী মরশুমে পলাশী চিনিকলটি সন্তোষজনকভাবে চালু করা সম্ভব হবে বলে আশা করা যায়।

ইতিমধ্যে মিলটির আধুনিকীকরণের জন্য (Modernisation) পশ্চিমবঙ্গ শিল্পোন্নয়ন পর্ষদ (W. B. I. D. C.) থেকে ১০ লক্ষ টাকা ঋণ হিসাবে দেওয়া হয়েছে।

[2-10 — 2-20 P.M.]

**Mr. Speaker :** Now I call upon the Minister-in-charge of Metropolitan Development Department to make a statement on the subject of reported collapse of a portion of the approach road to Second Hooghly Bridge on the 20th April, 1986 causing injury to a number of persons.

(Attention called by Sarbashri Deba Prasad Sarkar, Shish Mohammad, Shamsuddin Ahmed, Gyan Singh Sohanpal, Sadhan Chattopadhyay, Sumanta Kumar Hira and Ambica Banerjee on the 21st April, 1986.)

**Shri Prasanta Kumar Sur :** In reply to calling Attention notice given by Shri Deba Prasad Sarkar and orthers.

I like to make the following statement.

An accident occurred on 20.4.86 on the Calcutta Side Approach of the Second Hooghly River Bridge Project resulting in the collapse of a span (Deck Slab No. 1A/16-17) then under concreting causing injuries to 16 workmen.

The Calcutta Approach viaducts are being constructed by M/S. H.S.C.L. a Government of India Undertaking under contract with the Calcutta Improvement Trust who are the agents of the Hooghly River Bridge Commissioners for this portion of the Project. The H.S.C.L. had let out the part of the work in which the accident occurred to a sub-contractor viz. M/S. Project Engineering Corporation Limited. The span in question was a solid reinforced concrete Deck Slab.

Concreting of the span had started at 8 P.M. on 16.4.86 and had continued on the 17th, 18th and 19th April from 8 A.M. to 8 P.M. each day. As on 19.4.86 about 63% of work had been completed involving about 600 tonnes of material.

On 20.4.86 concreting started at 8.55 A.M. in the presence of one Assistant Engineer, two Sub-Assistant Engineers and two Work Assistants of C.I.T., one Divisional Engineer, one Assistant Divisional Engineer and other sub-ordinate staff of H.S.C.L. besides the sub-contractor's men.

One S.A.E. and one Work Assistant of C.I.T. and one Divisional Engineer of H.S.C.L. were located on the top of the slab in question. Preparatory work in the way of pouring cement wash and impounding water for curing of the previous work was being carried out and about 6 head loads (Karai) of cement concrete mix had been placed when the slab collapsed with a loud noise in a matter of seconds. 16 workers of whom one was H.S.C.L's employee and the other 15 belonged to P.E.C. were on the slab. These 16 persons were injured one the H.S.C.L's employee seriously. All sixteen persons were taken to S.S.K.M. Hospital by C.I.T's and H.S.C.L's staff. The H.S.C.L's employee who was injured seriously was transferred to S.N.P. Hospital. The other 15 were discharged from S.S.K.M. Hospital after first aid. On receipt of the information of the tragic incident, I had rushed to the place of occurrence and had detailed discussions with the representative of the H.R.B.C. about the probable cause of the disaster. I made a thorough inspection of the area in the company of the concerned engineers. ON

the day following a high level meeting was convened in my chamber attended by representatives of the H.R.B.C., C.I.T., H.S.C.L. and the M.D. Department. In that meeting I had to firmly point out to all present, to the Engineers of H.S.C.L. in particular, the serious concern the unfortunate incident has caused about the safety of the approach and interchanges. Neglect of basic consideration of safety and caution in such a venture can never be condoned. It is unfortunate that despite warnings given and caution sounded from time to time consideration of safety of the engineering work apparently was not given the importance it deserves.

A case has been lodged by the Police against the sub-contractor involved and three persons have been put under arrest. A seperate enquiry by experts of the Forensic Science Laboratory has also been undertaken.

I may also add here that certain deficiencies in H.S.C.L's construction procedure had been noticed in the past by both H.R.B.C. authorities and the C.I.T's technical staff. These deficiencies had been brought to the notice of the H.S.C.L's staff at all levels from Chairman-cum-Managing Director downwards in joint meetings as well by correspondence. Specifically in regard to stagings used by H.S.C.L., in the case of concreting of a particular slab in 1984, a situation of near collapse had occurred and only timely action to strengthen the staging by C.I.T. engineers had prevented a similar occurrence. This was followed by detailed directive to H.S.C.L. at the highest level both in meetings and in correspondence to use standard prefabricated staging material for high level slabs. As instances, I may refer in this connection to Adviser (Technical), H.R.B.C's letter dated 23.5.84 and 7.7.84 to C.M.D., H.S.C.L., and C.I.T's letter dated 21.9.84 to the Chief Engineer, H.S.C.L. which bear on this subject. Adviser (Tech.), H.R.B.C. had also raised this matter before the Director General (Roads) and Additional Secretary, M.O.S.T., who is the member Secretary of the High Powered Committee of Directions constituted by the Government of India for monitoring the Second Hooghly Bridge Project. He had also strongly cautioned H.S.C.L. in regard to this matter. Further this subject with other deficiencies found in H.S.C.L's construction practice had been brought to the notice of the High Powered Committee who had also warned H.S.C.L. These issues were also taken up with the Ministry of Steel at Secretary's level. On all these occasions H.S.C.L. authorities had promised to improve their working practice but implementation has not been fully satisfactory.

In the meeting in my room on 21.4.86 to which I have already referred, these points were raised again and H.S.C.L. authorities at the level of their C.M.D. agreed to meet all our points including the use of standard prefabricated staging for high slabs. To ensure observance I have written to the Minister for Steel soliciting his support.

I would not like to make any further comments in the matter at this stage. Government has appointed a committee with an outside Expert as Chairman and C.E., C.I.T. and a senior representative of the H.R.B.C. as members to hold an urgent investigation into all aspects of the unfortunate incident. The committee which is to give its findings within a fortnight has been directed to specifically pinpoint responsibility - collective or individual - for the collapse of the concrete slab. Further action will be taken on receipt of the committee's report.

[2-20 — 2-30 P.M.]

## LAYING OF REPORT

### Presentation of Sixteenth Report of the Committee on Public Undertakings, 1985-86

**Shri Kamal Sarkar :** (Chairman) : Mr. Speaker, Sir, I beg to present the Sixteenth Report of the Committee on Public Undertakings, 1985-86, on the Durgapur Projects Ltd.

বইটি ছাপাবার জন্য প্রেসে গেছে ছাপা হয়ে এলে সকলকে দিতে পারব। আপাততঃ সাইক্রোস্টাইল কপি সভায় পেশ করা হয়েছে মাননীয় সদস্যগণ সেটা দেখতে পারেন।

### 82nd Report of the Business Advisory Committee.

**Mr. Speaker :** I beg to present the 82nd Report of the Business Adivsory Committee. The Committee met in my Chamber on the 23rd April, 1986 and recommended the following programme of business for the 29th April, 1986, the 30th April, 1986, the 5th May, 1986 and the 6th May, 1986.

Tuesday, 29-4-86 .. (i) The West Bengal Legislature (Members' Pension) Bill, 1986 (Introduction, Consideration and Passing)—1 hour.

(ii) The Bengal Legislative Assembly (Members' Emoluments) (Amend ment) Bill, 1986 (Introduction, Con sideration and Passing)—½ hour.

(iii) The West Bengal Non-Agricultur

[25th. April, 1986]

| | | |
|---|---|---|
| | | al Tenancy (Amendment) Bill, 1986 (Introduction, Consideration and Passing)—½ hour. |
| | (iv) | The Calcutta Municipal Corpora tion (Amendment) Bill, 1986 (In troduction, Consideration and Pass ing)—½ hour. |
| Wednesday, 30-4-1986 .. | (i) | The Industrial Disputes (West Bengal Amendment) Bill, 1986 (Introduction, Consideration and Passing); |
| | (ii) | The Industrial Disputes (West Bengal Second Amendment) Bill, 1986 (Introduction, Consideration and Passing)—2 hours. |
| Monday, 5-5-86 .. | (i) | The West Bengal Appropriation (No.2) Bill, 1986 (Introduction, Consideration and Passing)—2 hours. |
| | (ii) | The West Bengal Board of Sec ondary Education (Amendment) Bill, 1986 (Introduction, Consideration and Passing)—½ hour. |
| Tuesday, 6-5-86—10 a.m. | (i) | Motion under rule 185 regarding National Education Policy—Notice given by Shri Amiya Bhusan Banerjee; |
| | (ii) | Motion under rule 185 regarding National Education Policy—Notice given by Shri Deba Prosad Sarkar—2 hours. |
| | (iii) | Motion under rule 185 regarding Nationalisation and Development of B.D.R. Railway—Notice given by Shri Kashinath Mhisra—1 hour. |

There will be no Questions for Oral Answer and Mention Cases on Tuesday, the 6th May, 1986 and the House will sit at 10 a.m. on that day.

I now request the Parliamentary Affairs Minister to move the motion

for acceptance of the House.

**Shri Patit Paban Pathak :** Mr. Speaker, I beg to move that the 82nd Report of the Business Advisory Committee as presented in the House, be agreed to by the House.

**Mr. Speaker :** I think the House agrees to it.

(Voices - Yes)

The motion is adopted.

## Zero Hour Mention Cases

**শ্রী অনিল মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের পৌরমন্ত্রী প্রশান্ত শূর মহাশয় দ্বিতীয় হুগলি ব্রিজের একটা অংশ কেন ধ্বংস হয়েছে সেটা বললেন। আপনারা সকলেই দেখেছেন আজকে বড় বড় দৈনিক সংবাদপত্রের শিরোনামায় প্রকাশিত হয়েছে দ্বিতীয় হুগলি সেতুর খরচ ১১৭ কোটি টাকা থেকে ১৫০ কোটি টাকা হয়েছে এবং এই খরচ দিনের পর দিন বেড়ে যাচ্ছে। কেন্দ্রীয় সরকার তাদের নিজস্ব কন্ট্রাক্টর দিয়ে এই ব্রিজ তৈরি করবার ব্যবস্থা করছেন অথচ আমরা দেখছি ব্রিজ ভেঙে পড়ছে। এই ব্রিজ ভেঙে যাবার ফলে খরচ আরও বেড়ে যাবে। মন্ত্রী মহাশয় হাউসকে বলুন এই অতিরিক্ত ব্যয়ভার কি রাজ্য সরকাব বহন করবেন? কাগজে অবশ্য দেখেছি এই অতিরিক্ত ব্যয়ভার রাজ্য সরকারকে বহন করতে হবে এবং এই টাকা কেন্দ্রীয় সরকার দেবেন ঋণ হিসেবে। কেন্দ্রীয় সরকারের কন্ট্রাক্টরের কাজের জন্য যে ক্ষতি হবে তারজন্য অতিরিক্ত ব্যয়ভার কেন রাজ্য সরকার বহন করবেন এবং কেনই বা ব্রিজ ভেঙে গেল সে সম্বন্ধে মন্ত্রী মহাশয় যদি হাউসে বলেন তাহলে আমরা বিষয়টি সম্যক বুঝতে পারি।

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় সদস্য অনিল মুখার্জি যেটা বললেন আপনারা জানেন যে এই দ্বিতীয় সেতুর ভিত্তি প্রস্তর স্থাপন করেছিলেন ১৯৭২ সালে তদানীন্তন প্রধানমন্ত্রী এবং তারপর কথা ছিল ৫ বছরের মধ্যে ১৯৭৭ সালে এই ব্রিজটা সম্পূর্ণ হবে। যখন এর ভিত্তি প্রস্তর স্থাপন করা হয় তার আগে এই ব্রিজটা উচু হবে কি নিচু হবে তাই নিয়ে অনেক তর্ক-বিতর্ক হয়েছে, আমি তার মধ্যে যাচ্ছি না, এই ব্রিজের কন্ট্রাক্ট দেওয়া হল এইচ.এস.সি.এল, বি.বি.জে অর্থাৎ ব্রেথওয়েট, বার্ন এবং জেসপ, তার সাথে গ্যামন ইন্ডিয়াকে, এই ৩ টিই গভর্নমেন্ট অব ইন্ডিয়া আন্ডারটেকিং। এই বি বি জে'র সপার স্ট্রাকচার করার কথা এবং সাব-স্ট্রাকচার করার কথা গ্যামন ইন্ডিয়ার। এদের ৪ টি পি আর বসানোর কথা, তারমধ্যে ৬০ পারসেন্ট কাজ বাকি আছে, এটা অল্প সময়ের মধ্যে শেষ হয়ে যাবে। এই যে পি আর বসান ইট ইজ মোস্ট ডিফিকাল্ট টাস্ক। সুপার স্ট্রাকচার যেটা বি বি জে'র করার কথা সেটাও গভর্নমেন্ট অব ইন্ডিয়ার আন্ডারটেকিং। এই যে এসকালেশনের কথা বললেন এই ব্রিজের ১৯৭১ সালে যখন কন্ট্রাক্ট দেওয়া হয় তখন অরিজিন্যালি এটা ছিল ৫৭ কোটি টাকার, আমরা দেখলাম এত দেরি হয়ে গেছে, এই ৫৭ কোটি টাকায় এটা হবেনা, তখন একটা রিভাইজড এসটিমেট করতে হল এবং শেষ পর্যন্ত অনেক আলোচনার পরে কেন্দ্রীয় সরকার এটা গ্রহণ করলেন এবং বললেন রিভাইজড

[25th. April, 1986]

এসটিমেট ১৫০ কোটি টাকা যেটা হয়েছে এটা সম্পূর্ণ ঋণ হিসাবে দেওয়া যেতে পারে। আমরা বললাম আমাদের কোনও দায়িত্ব নেই, প্র্যাক্টিকালি এটা সেন্ট্রাল গভর্নমেন্টের একটা প্রোজেক্ট। শেষ পর্যন্ত অনেক আলাপ-আলোচনার পর আমাদের মুখ্যমন্ত্রী এটা গ্রহণ করলেন, আমরা এটা ঋণ হিসাবে গ্রহণ করলাম, কিন্তু আমরা বললাম যে ইন্টারেস্ট আমরা দিতে পারব না। এই নিয়েও অনেক আলোচনা হয়েছে। যাইহোক, ঋণ হিসাবে ১৫০ কোটি টাকা পাবার কথা। এখন আমাদের কথা বি বি জে সুপার স্ট্রাকচার-এর কাজ আরম্ভ করবে এমন সময় বি বি জে বলল ১৫০ কোটি টাকার মধ্যে ৩৭ কোটি যে বরাদ্দ ছিল ওটা ১১৭ কোটি লাগবে অর্থাৎ আরও ৮০ কোটি টাকা চাইল। কেন চাইল, কি কারণে চাইল সেটা পরিষ্কার করার জন্য আমরা সেন্ট্রাল গভর্নমেন্টকে বলেছি আপনাদেরই তো সবগুলি আন্ডারটেকিং, আপনারা এইসব নিয়ে বিবেচনা করবেন। তাদের একটা উইং আছে যারা এগুলি এগজামিন করেন বি আই সি সি বলে তাদের কাছে পাঠিয়েছে, তারা এনকোয়ারী করছেড়। এই ব্রিজ করার জন্য যখন ১৫০ কোটি টাকা ঋণ দেবেন বললেন তখন একটা হাই পাওয়ার কমিটি করলেন, একজন টেকনিক্যাল অ্যাডভাইজার এইচ এস সি এলে যুক্ত আছেন তাকে ডেপুট করেছেন। সমস্ত জিনিসটা বলা চলে কেন্দ্রীয় সরকারের তত্বাবধানে হচ্ছে। যদি এসক্যালেশন হয় তাহলে এই এসক্যালেশনের জন্য আমরা দায়ি নই, এই এসক্যালেশনের গভর্নমেন্ট অব ইন্ডিয়া দায়ী।

[2-30 — 2-40 P.M.]

**শ্রী কাশীনাথ মিশ্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পরিবহনমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে। আমরা সকলেই জানি যারা মোটর গাড়ি চালায় তাদের কাছে স্টাডি গাইড একটা খুব গুরুত্বপূর্ণ জিনিস। সাধারণত এগুলি মোটর ট্রেনিং স্কুল থেকে শিক্ষা দেওয়া হয়। দুঃখের সঙ্গে জানাচ্ছি সরকারি অনুমোদিত যে সমস্ত মোটর ড্রাইভিং ট্রেনিং স্কুল আছে, যেখানে শিক্ষা লাভ করে মানুষ ড্রাইভার হয়, লাইসেন্স পায় সেগুলি আজ বন্ধ হতে চলেছে। এই ব্যাপারে গভর্নমেন্টের নির্দেশ থাকা সত্ত্বেও কার্যকরী করা হচ্ছেনা। আজকাল অনভিজ্ঞ গাড়ি চালকের দোষে প্রচুর দুর্ঘটনা ঘটছে। এর কারণ হচ্ছে প্রকৃত মোটর ড্রাইভিং ট্রেনিং স্কুল থেকে শিক্ষালাভ না করে মিডিএটর ধরে অন্য জায়গা থেকে লাইসেন্স নিয়ে গাড়ি চালায় এবং এইভাবে পেশাদারি গাড়ি চালকের সংখ্যা বেড়ে যাচ্ছে। আমি মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ রাখছি স্টাডি গাইড যাতে ফলো করা হয় সেদিকে তিনি যেন দৃষ্টি রাখেন।

**শ্রী অপরাজিতা গোপ্পী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, নারী নির্যাতন এবং বধু হত্যা প্রসঙ্গটি আমি ইতিপূর্বে বহুবার হাউসে উত্থাপন করেছি। আমার কাছে সম্প্রতি একটি করুণ চিঠি এসেছে এবং সে প্রসঙ্গে বক্তব্য রাখছি। শ্রীমতী কমলারানি মুখার্জি তার মেয়ের মৃত্যু সম্পর্কে করুণ চিঠি লিখেছেন। শ্রীমতী কমলারানি মুখার্জির মেয়ে শিখা মুখার্জির সঙ্গে উত্তরপাড়ার সোমনাথ চ্যাটার্জির বিয়ে হয়। তাদের বাড়ির নম্বর হচ্ছে, ১২৭, বি কে স্ট্রিট, উত্তরপাড়া, হুগলি। ১৯৮৪ সালের ৪ঠা আগস্ট মেয়েটির বিয়ে হয়। শ্বশুর বাড়িতে মেয়েটি অগ্নিদগ্ধ অবস্থায় মারা যায়। মৃত্যুর কারণ গোপন করে বাপের বাড়ি খবর দেবার পর মেয়েটির মা লোক্যাল

থানায় গিয়ে অভিযোগ দায়ের করেন। দুঃখের বিষয় লোক্যাল থানা ঠিকভাবে এনকোয়ারী করেনি এবং মৃতদেহ দেখতে না দিয়ে সৎকার করা হয়। আজকে এই যে ব্যাপক হারে বধু হত্যা হচ্ছে তারজন্য আমরা অত্যন্ত আতঙ্কিত। কিভাবে এটা রোধ করা যায় তারজন্য মহিলা সমিতির তরফ থেকে আন্দোলন করা হচ্ছে। আমরা প্রতিদিন সংবাদপত্রে দেখছি নিষ্ঠুরভাবে বধু হত্যা হচ্ছে। মৃতা মহিলার মায়ের করুণ চিঠির একটি অংশ আমি এখানে পড়ে শোনাচ্ছি। তিনি লিখেছেন, "সন্তানহারা মায়ের কষ্ট আপনি নিশ্চয়ই অনুভব করছেন। সংশ্লিষ্ট কর্তৃপক্ষের কাছে আমার আকুল আবেদন আমার মেয়ের অস্বাভাবিক মৃত্যুর জন্য যারা দায়ী তাদের শাস্তির ব্যবস্থা যেন হয়। স্যার, এই ধরনের করুণ এবং মর্মান্তিক ঘটনা আমি বারবার বিধানসভায় উত্থাপন করেছি। আমি আবেদন করছি মুখ্যমন্ত্রী অনুগ্রহ করে যেন এই ঘটনার তদন্ত করার ব্যবস্থা করেন।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি স্বাস্থ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। গার্ডেনরিচে একাট পূর্ণাঙ্গ সরকারি হাসপাতাল করার জন্য গত আড়াই বছর ধরে আবেদন নিবেদন করা হচ্ছে। স্বাস্থ্যমন্ত্রী এই ব্যাপারে সম্পূর্ণ ওয়াকিবহাল এবং ১৯৮৫ সালের ১৫ই জানুয়ারি তিনি নিজে এই মর্মে একটা প্রেস বিজ্ঞপ্তি দিয়ে বলেছিলেন গার্ডেনরিচে একটা সরকারি হাসপাতাল প্রতিষ্ঠা করার জন্য উদ্যোগ নিচ্ছেন এবং এই আর্থিক বছরেই কাজ শুরু হবে। তার এই বক্তব্যের পর দীর্ঘ ১ বছর অতিক্রান্ত হওয়া সত্ত্বেও আজ পর্যন্ত গার্ডেনরিচে সরকারি হাসপাতাল প্রতিষ্ঠা করার কোনও ব্যবস্থা হয়নি। গার্ডেনরিচ এলাকায় অসংখ্য মানুষ বাস করে এবং তাদের দাবি হচ্ছে এই বাজেটেই যেন গার্ডেনরিচ হাসপাতালের জন্য আর্থিক বরাদ্দ রাখা হয় স্থানীয় জনসাধারণ তাদের এই দাবি নিয়ে এসপ্ল্যানেড ইস্টে এসে জমায়েত হয়েছে এবং সেখানে অবস্থান করছে। আমি স্বাস্থ্যমন্ত্রীর কাছে দাবি করছি জনসাধারণের ওই দাবি তিনি যেন মেনে নেন এবং যে হাসপাতাল সম্বন্ধে তিনি প্রেস বিজ্ঞপ্তি দিয়েছিলেন সেই প্রতিশ্রুতি তিনি যেন রক্ষা করেন এবং সেকথা পুনরায় জনসাধারণকে জ্ঞাপন করান। স্থানীয় জনসাধারণ এই ব্যাপারে একটি স্মারকলিপি দিয়েছেন।

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আমাদের ভূমি রাজস্ব ও ভূমি সদব্যবহার মন্ত্রী মাননীয় বিনয় চৌধুরি মহাশয়ের কাছে একটি দুর্নীতির অভিযোগ উত্থাপন করছি। দুর্নীতিটা হচ্ছে, তার দপ্তরের আরব্যান ল্যান্ড সিলিং অফিসারের বিরুদ্ধে। আপনি জানেন কলকাতায় জমি ট্রানজাকশন হচ্ছে এবং এখানে খুব কস্টলি দামের জমি জলের দরে বিক্রি করায় এই দপ্তর সাহায্য করছে। আরব্যান ল্যান্ড সিলিং দপ্তরের ক্ষমতা আছে এই ধরনের ট্রানজাকশন ঠেকাবার। আমি একটা স্পেসিফিক কেস সম্বন্ধে বলছি। ৯বি বেচুলাল রোড, কলিকাতা-৪০ সেখানে ৩ বিঘা ১২ ছটাক, ৩৩ স্কয়ার ফিট জমির ট্রানজাকশন হয়েছে। এর বাজার দাম অনেক অনেক বেশি। কিন্তু সেটা মাত্র ৩ লক্ষ টাকায় বিক্রি হয়েছে। তারই পাশের জমি বিক্রি হয়েছে মার্কেট প্রাইস অনুপাতে ৭০ হাজার টাকা কাঠা দরে। আর এই পুরো জমিটি মাত্র ৩ লক্ষ টাকায় বিক্রি হয়েছে এবং এটা খালি জমি ছিল। আজকে সেই মাঠে মাল্টি স্টোরিড বিল্ডিংস হচ্ছে। এই আরব্যান ল্যান্ড সিলিং দপ্তর থেকে ক্লিয়ারেন্স দেওয়া হল। বলা হল ওটা গ্রাউন্ড ছিল না, স্ট্রাকচার ছিল। পুরানো ৫০ বছরের ওখানকার বাসিন্দা যারা তারা বলছে মাঠ ছিল। তাদের কমপ্লেন হচ্ছে এইরকম

ট্রানজাকশন কি করে হয় এবং এরজন্য তারা দরখাস্ত দিয়েছে মন্ত্রী মহাশয়ের কাছে যে এই আরব্যান ল্যান্ড সিলিং দপ্তরে নিশ্চয় দুর্নীতি আছে। এইরকম দুর্নীতি বন্ধ হওয়া উচিত। সেই দরখাস্ত আমার কাছে আছে, আমি মন্ত্রী মহাশয়কে দেব। এছাড়া তারা রাজস্ব ফাঁকি দেবার ব্যবস্থাও করেছে। এক ফেক কো-অপারেটিভ করে সব আত্মীয় স্বজনের নাম দিয়ে জমিটা রেজিস্ট্রেশন করেছে। এতে সরকারের যে রাজস্ব সেটা ফাঁকি দেওয়া হল। এই ব্যাপারটি আমি আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করলাম।

**শ্রী সাধন পান্ডে :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে নগর উন্নয়ন দপ্তরের মন্ত্রী মহাশয়ের একটি বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। গতকাল আমার নির্বাচনী এলাকা উত্তর কলকাতার গ্রেস্ট্রিটে আগুন লাগলো। এবং এর ফলে কল্যাণী দাস নামে একটি মহিলা প্রাণ হারালো। এইভাবে কলকাতা শহরের বিভিন্ন জায়গায় আগুন লাগছে। এর একটা ব্যবস্থা হওয়া দরকার। এই সভায় মাননীয় মন্ত্রী মহাশয় জানিয়েছিলেন, যে কলকাতা শহরের বিভিন্ন প্রান্তে যেভাবে আগুন লাগছে তারজন্য কলকাতার বিভিন্ন প্রান্তে ডিপ টিউবওয়েল করবেন এবং খালি আগুন লাগলে সেইসব ডিপ টিউবওয়েল ব্যবহৃত হবে। আশ্চর্য লাগে ওয়ার্ল্ড ব্যাঙ্কের কথা মন্ত্রী মহাশয় গঙ্গা জলের লাইন বন্ধ করে দিয়েছেন। পরিষ্কার জল তো ঠিকমতো দিতে পারছেন না, এমন কি গঙ্গা জলের লাইন পর্যন্ত বন্ধ করে দিয়েছেন। এর ফলে বিভিন্ন জায়গায় আগুন লাগলে আগুন, নেভানো যাচ্ছেনা। এ সম্বন্ধে একটা কিছু ব্যবস্থা হওয়া দরকার। আমি গতকাল সেখানে গিয়েছিলাম সেখানকার মানুষ বিক্ষোভে ফেটে পড়েছে। তারা বলছে বিধানসভার সদস্য কি করবে সে কিছু করতে পারে না। স্বয়ং মন্ত্রী পৌরসভার মেয়র জল দিতে পারছে না তাহলে কি করে কি হবে। উনি তো নিজে কোয়েশ্চেন করে সেকেন্ড হাওড়া ব্রিজ সম্বন্ধে উত্তর দিলেন। দয়া করে এখন এ সম্বন্ধে দাঁড়িয়ে উত্তর দিন তিনি কি করবেন।

[2-40 — 2-50 P.M.]

**শ্রী সাধন চট্টোপাধ্যায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবাংলার একটা খুব উদ্বেগজনক ঘটনার কথা আপনার মাধ্যমে সভায় রাখছি। নদীয়া জেলার নবদ্বীপের দক্ষিণে গৌরাঙ্গ সেতুর কাছে গঙ্গায় চড়া পড়তে শুরু করেছে। এইভাবে যদি নদীতে চড়া পড়তে থাকে তাহলে নদীর গতিপথ পরিবর্তন হবে এবং বহু জনপদ, লক্ষ লক্ষ মানুষের জীবন, সম্পত্তি, বাড়ি ঘর নষ্ট হবে। স্যার, আপনি জানেন নবদ্বীপের কাছে জলঙ্গী নদী গঙ্গার সাথে মিশেছে। সেখানে যদি গঙ্গার গতিপথ পরিবর্তন হয় তাহলে জলঙ্গী নদীর গতিপথও পরিবর্তন হবে এবং বিপদ আসবে। স্যার, তাছাড়াও আপনি জানেন হলদিয়া থেকে পাটনা পর্যন্ত যে জাতীয় জলপথ এই গঙ্গা নদীর উপর দিয়ে যাবে, চড়া পড়ে গেলে সেই জলপথও বন্ধ হয়ে যাবে। তাই আমি আপনার মাধ্যমে সেচমন্ত্রী এবং জলপথ বিভাগের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, অবিলম্বে তারা এই বিষয়ে ভারত সরকারের সঙ্গে যোগাযোগ করে চড়া যাতে বন্ধ হয়, নদীর গতিপথ-এর পরিবর্তন যাতে না হতে পারে সে বিষয়ে আলোচনা করে উপযুক্ত ব্যবস্থা নেবেন। এই সম্পর্কে কাগজপত্রে যেসব সংবাদ বেরিয়েছে সেগুলি মন্ত্রী মহাশয়ের কাছে পাঠিয়ে দেবার জন্য আপনার কাছে এইগুলি আমি জমা দিয়ে আসছি।

**শ্রী হৃষিকেশ মাইতি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এখানে রাম নারায়ণবাবু উপস্থিত নেই, ডাঃ অম্বরিশ মুখার্জি, এই বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী উপস্থিত আছেন, এই বিষয়ে তিনি যাতে একটু সাহায্য করতে পারেন তারজন্য বিষয়টি এখানে উত্থাপন করছি। স্যার, আপনি জানেন কাকদ্বীপ থানার হরেন্দ্রনগর এস.এইচ.সি হাসপাতালটি আদিবাসী অধ্যুষিত এলাকায় অবস্থিত। এই সাবসিডিয়ারি হেলথ সেন্টারটি বেশ ভালই চলছিল। সেখানে ডাক্তার ছিল, নার্স ছিল, সুইপার ছিল। কিন্তু হঠাৎ দেখা গেল সেখান থেকে ডাক্তার, নার্স, সুইপার উইথড্র করে নেওয়া হয়েছে। এর মানে আমি কিছুই বুঝতে পারলাম না। এটা একটা রিভারাইন জংশন, কাকদ্বীপ থেকে ২০/২৫ কিলোমিটার দূরে আদিবাসী অধ্যুষিত এলাকায় অবস্থিত। সেখান থেকে এক সঙ্গে ডাক্তার, নার্স, সুইপার উইথড্র করে নেওয়া হল কেন, সেদিকে নজর দেবার জন্য মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এর সঙ্গে আমি আর একটি উল্লেখ করছি। কাকদ্বীপ রুর‍্যাল হসপিটালের দিকে একটু দৃষ্টি দিতে তাকে অনুরোধ করছি। ওখানকার একটি এক্স-রে মেশিন দীর্ঘ ৫/৬ মাস হল খারাপ হয়ে পড়ে আছে। আমি শুনলাম সামান্য একটি যন্ত্রের জন্য এটি বন্ধ হয়ে আছে, যার দাম হয়ত ২৫/৩০ টাকার মতো হবে। আমি বার বার যোগাযোগ করেছি, কিন্তু এখনো পর্যন্ত তার কোনও সুরাহা হয়নি। এদিকে আপনাকে নজর দিতে হবে। আর সব চেয়ে বড় অসুবিধা হল যে ওষুধগুলো ইনডেন করা হচ্ছে সেগুলির সাপ্লাই ঠিকমতো দেওয়া হচ্ছে না, অনেক কম দেওয়া হচ্ছে। সুন্দরবনের কেন্দ্রস্থলে এই ১০০ বেডের রুর‍্যাল হসপিটালটি অবস্থিত। ১২/১২/৮৫ তারিখে যে ওষুধগুলো ইনডেন করা হয়েছিল ৩১/৩/৮৬ তারিখে পাওয়া গেছে। অর্থাৎ ৩।। মাস বাদে সাপ্লাই দেওয়া হয়েছে। এন্টারোকুইনল ৩০ হাজার ইনডেন করা হয়েছিল, ৫ হাজার দেওয়া হয়েছে, টি.বি.ড্রাগ নট সাপ্লায়েড, ডেকাড্রন নট সাপ্লায়েড, মারকিউরোক্রোম নট সাপ্লায়েড। এই অবস্থার হাত থেকে আমরা যাতে রক্ষা পাই সেদিকে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীকে একটু নজর দিতে অনুরোধ করছি।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় ত্রাণমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। তিনি এখানে উপস্থিত আছেন। একটু আগে মাননীয় সদস্য পান্ডে আগুনের কথা বললেন। এই আগুন শুধু কলকাতা শহরেই নয়, সারা পশিচমবাংলার বুকে জ্বলছে। একদিকে পশ্চিমবাংলায় তীব্র জলসঙ্কট চলছে, অন্যদিকে গ্রামাঞ্চলের নদী, নালা, পুষ্করিণী সব শুকিয়ে গেছে। স্যার, এইরকম একটা মারাত্মক অবস্থায় মেদিনীপুর জেলায় প্রায়ই অগ্নিকান্ড ঘটে চলেছে। ইদানীংকালে ঝাড়গ্রাম মহকুমায় জলাভাব সবচেয়ে বেশি দেখা দিয়েছে। এখানকার ৪টি ব্লক নয়াগ্রাম, গোপীবল্লভপুর, বিনপুর ও জামবনি এলাকার ২০০ বাড়ি ৬ দিনের মধ্যে পুড়েছে। এদিকে দৃষ্টি দিতে আমি ত্রাণমন্ত্রীকে অনুরোধ করছি। স্যার, আপনি নিয়ে দেখেছেন এই সরকারের মহকুমা শাসক সংবাদপত্রে বিবৃতি দিয়ে বলেছেন এই অবস্থায় আমি অসহায় বোধ করছি। স্যার, ঘটনাস্থল থেকে ৫০ কিলোমিটার দূরে ঝাড়গ্রাম ফায়ার ব্রিগেড স্টেশন অবস্থিত। তা নিয়ে যাওয়ার সম্ভাবনা নেই। তাই আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব অবিলম্বে সেখানে ত্রাণ সামগ্রী পাঠানোর ব্যবস্থা করতে উপযুক্ত ব্যবস্থা নিন।

## Demand No. 47

**Major Head :** 289-Relief on Account of Natural Calamities

[২১th. April, 1986]

**Shrimati Nirupama Chatterjee :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 11,87,50,000 be granted for expenditure under Demand No. 47, Major Head : "289-Relief on Account of Natural Calamities". (This is inclusive of a total sum of Rs. 6,00,00,000 already voted on account in March, 1986)

The Printed Speech of Smt. Nirupama Chatterjee is taken as read.

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এ প্রসঙ্গে আমি উল্লেখ করতে চাই যে, প্রথম অনুচ্ছেদে যে পরিমাণ অর্থ খরচের জন্য মঞ্জুরি চাইলাম তাতে ত্রাণ ও সমাজ কল্যাণ দপ্তরের ত্রাণ শাখাসহ অন্যান্য আরও কয়েকটি দপ্তরেরও অংশ আছে। সভার জ্ঞাতার্থে জানাতে চাই যে, ১৯৮৬-৮৭ আর্থিক বছরের যে বাজেট বই ইতিমধ্যে এ সভার কাছে পেশ করা হয়েছে তাতে এ সম্পর্কে বিস্তৃত বিবরণ দেওয়া আছে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১৯৮৫-৮৬ আর্থিক বছরটি পূর্ব বছরগুলিতে ঘটে যাওয়া বিভিন্ন ভয়াবহ প্রাকৃতিক দুর্যোগজনিত দুর্গতি মোচনার্থে ত্রাণকার্য নিয়ে আরম্ভ হয়। এ প্রসঙ্গে আমরা ১৯৮১ সালের সেপ্টেম্বর থেকে ১৯৮৩ সালের জুন পর্যন্ত দীর্ঘস্থায়ী খরা অবস্থা, ১৯৮৪ সালের কালবৈশাখী মরশুমের ভয়ঙ্করী ঝড় ও শিলাবৃষ্টি ও তৎপরে ঐ বছরে জুন মাসের প্রথমদিকে মৌসুমী বায়ু আসার আগে যে অস্বাভাবিক অবিরাম প্রচন্ড বর্ষণ হয়েছিল, তা স্মরণ করতে পারি। এই প্রবল বারিবর্ষণ কলকাতা মহানগরীর স্বাভাবিক জীবনযাত্রা সম্পূর্ণরূপে বিপর্যস্ত করেছিল এবং বেশ কয়েকটি জেলার জীবনযাত্রা প্রচন্ডভাবে ক্ষতিগ্রস্ত ও ব্যাহত করেছিল। সে সময়ে দার্জিলিং জেলার পাহাড়ী ধ্বস ব্যাপক দুর্গতির সৃষ্টি করে। পর পর সঙ্ঘটিত এ ধরনের প্রাকৃতিক দুর্যোগে সাধারণ লোকের আর্থিক অবস্থা সামগ্রিকভাবে শোচনীয় পরিণতি লাভ করে এবং নিশ্চিতভাবে তাদের প্রাকৃতিক রোষ মোকাবিলার ক্ষমতা নিদারুণভাবে হ্রাসপ্রাপ্ত হয়। কেন্দ্রীয় সরকারকে এ অবস্থাসমূহ যথাযথ অবহিত করা হয় এবং ত্রাণ, পুনর্বাসন ও সংস্কারের জন্য বিবিধ খরচ সঙ্কুলানার্থে কেন্দ্রীয় সরকারকে অবিলম্বে ১৭৩ কোটি ৬৪ লক্ষ ৬৮ হাজার টাকা অনুদান ও ১২ কোটি ৪ লক্ষ ৫০ হাজার টাকা ঋণ হিসেবে বিশেষ আর্থিক সাহায্যের সর্বোচ্চ সীমা ৫৮ কোটি ৬৮ লক্ষ ১৭ হাজার টাকায় নির্দিষ্ট করেন যা থেকে ৪৮ কোটি ৩ লক্ষ ১৭ হাজার টাকা ১৯৮৪-৮৫ বছরে এবং বাকি ১০ কোটি ৬৫ লক্ষ টাকা ১৯৮৫-৮৬ বছরে খরচের জন্য সর্বোচ্চ সীমারূপে ধার্য করা হয়।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এভাবে অনিবার্যরূপে ১৯৮৫-৮৬ আর্থিক বছর পূর্বের বছরের ক্ষয়-ক্ষতিজনিত ত্রাণকার্য নিয়ে শুরু হয়। ১৯৮৪-৮৫ বছরের প্রাকৃতিক দুর্যোগের ক্ষয়-ক্ষতিগুলি সংস্কারাদি করবার জন্য কেন্দ্রীয় সরকার কর্তৃক নির্ধারিত সর্বোচ্চ সীমার মধ্যে ১৯৮৫-৮৬ বছরে জলপথ ও সেচ দপ্তরকে এবং পূর্ত দপ্তর সমেত পূর্ত (সড়ক) দপ্তরকে যথাক্রমে ৪৬৫ লক্ষ টাকা এবং ৬০০ লক্ষ টাকা খরচের জন্য বরাদ্দ দেওয়া হয়েছে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, ত্রাণ বাবদ ব্যয় মঞ্জুরির উত্থাপন আমি সভাকে জানাতে চাই যে, রাজ্যের এক বিরাট সংখ্যক জনসমষ্টি স্বাধীনোত্তর সময় থেকেই দারিদ্রসীমার নিম্নে রয়েছে। গম, কয়লা, কেরোসিন, পেট্রোল, ডিজেল প্রভৃতি অত্যাবশ্যক সামগ্রীর লাগামবিহীন ক্রমবর্ধমান উর্ধ্বমূল্য দ্বারা তাদের আর্থিক অবস্থা ও সঙ্গতি দুর্বল থেকে দুর্বলতর হচ্ছে।

অত্যাবশ্যক জিনিসের দামের এ ধরনের বেপরোয়া উর্ধ্বগতি রাজ্যের আর্থিক ক্ষেত্রে এক সুদূরপ্রসারী ক্ষত সৃষ্টি করছে, শুধু তাই নয়, তা সামগ্রিকভাবে সমাজকে বিপর্যস্ত করে তুলছে। এ কথা বলছে কোনও প্রকারে অত্যুক্তি হবে না যে, বিভিন্ন পাঁচশালা পরিকল্পনায় নির্ধারিত বিভিন্ন অর্থনৈতিক পদক্ষেপ ও ব্যবস্থাসমূহ এবং কেন্দ্রীয় সরকার কর্তৃক উদ্ভাবিত রাজস্ব নীতিসমূহ রাজ্যের জনসমষ্টির বৃহত্তর সংখ্যার অর্থাৎ যারা অর্থনৈতিক দিক দিয়ে দুর্বলতর তাদের আর্থিক অবস্থা উন্নত করা তো দূরের কথা, স্থিতাবস্থা বজায় রাখারও সহায়ক হয়নি। এমন পরিস্থিতিতে রাজ্যের জনসংখ্যার অধিকাংশেরই প্রাকৃতিক দুর্যোগজনিত ক্ষয়-ক্ষতির ধাক্কা সামলাবার সামর্থ্যটুকুও নেই। তাই প্রাকৃতিক দুর্যোগ দেখা দিলেই জনসাধারণের জন্য আমাদের ব্যাপকভাবে ত্রাণ কার্যাদি চালিয়ে যেতে হয়।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১৯৮৫-৮৬ আর্থিক বছরে প্রাকৃতিক দুর্যোগ খুব বেশি সংখ্যায় দেখা যায়নি, তবে ঐ বছরের অক্টোবরের মাঝামাঝি এক ভয়ঙ্কর ঘূর্ণিঝড় ২৪-পরগনা ও মেদিনীপুর জেলার উপকূলবর্তী অঞ্চলে ব্যাপকভাবে ভয়াবহ ধ্বংস সাধনে উন্মত্ত হয়ে ঐ অঞ্চলের লোকদের নিদারুণ দুর্গতির কবলে নিক্ষিপ্ত করে। এই ঘূর্ণিঝড় হাওড়া, হুগলি ও নদীয়া জেলাসমূহের এক বিরাট অঞ্চলে ক্ষয়-ক্ষতি সাধন করে। একই সঙ্গে দার্জিলিং জেলা ধ্বসের দ্বারা এবং মালদা, পশ্চিম দিনাজপুর, জলপাইগুড়ি ও কোচবিহার জেলাসমূহের বিস্তীর্ণ এলাকা অতিবর্ষণ ও বন্যার দ্বারা বিশেষভাবে ক্ষতিগ্রস্ত হয়। এ সমস্ত প্রাকৃতিক বিপর্যয়ে ২,১৬৭টি গ্রামের ১,৫১,২৩৯ জন লোক নিদারুণভাবে ক্ষতিগ্রস্ত হয়, ১৮ জনের প্রাণহানি হয়, আনুমানিক ১৯ কোটি টাকা মূল্যের ফসল নষ্ট হয়, ১,৭৬৪টি গবাদি পশু নষ্ট হয় এবং প্রায় ১,০৮,৯০০টি বাড়ি ক্ষতিগ্রস্ত হয়। এ সমস্ত প্রাকৃতিক দুর্যোগ ব্যতীত ১৯৮৫-৮৬ আর্থিক বছরের মধ্যে এ রাজ্যের বিভিন্ন এলাকা আকস্মিক অগ্নিকান্ডের কবলে পতিত হয়। সরকার এ সমস্ত অগ্নিকান্ডজনিত দুর্দশা মোচনে দুঃস্থ ব্যক্তিদের জন্য প্রয়োজনীয় ত্রাণব্যবস্থা অবলম্বন করেছেন।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এ আর্থিক বছরে উল্লিখিত প্রাকৃতিক বিপর্যয়সমূহ সঙ্ঘটিত হবার সঙ্গে সঙ্গেই রাজ্য সরকার দুর্গত জেলাগুলিতে উদ্ধার, ত্রাণ ও পুনর্বাসন ব্যবস্থাদি গ্রহণ করেন। এই প্রাকৃতিক বিপর্যয় মোকাবিলা করবার জন্য সংশ্লিষ্ট দপ্তরের অফিসার ও কর্মিবৃন্দ পুজোর ছুটির মধ্যে অফিসে এসে কাজ করেন। দুর্গতদের তাৎক্ষণিক উদ্ধার, ত্রাণ, আশ্রয় ও পুনর্বাসন দেওয়ার জন্য সুষ্ঠু কর্মসূচি প্রণয়নের উদ্দেশ্যে মুখ্যমন্ত্রী স্বয়ং এবং মুখ্যসচিব সংশ্লিষ্ট বিভাগগুলির সাথে নিয়মিত বৈঠকে বসেন। ১৯৮৫ সালের ১৫ই অক্টোবর সমুদ্র উপকূলবর্তী জেলাসমূহে রুদ্রমূর্তি নিয়ে ঘূর্ণিঝড় আছড়ে পড়ে আর ২৯শে অক্টোবরের মধ্যে উক্ত বিধ্বংসী ঘূর্ণিঝড় ও একই সময়ে সঙ্ঘটিত ধ্বস ইত্যাদি থেকে উদ্ভূত দুর্গত অবস্থা মোকাবিলা করতে রাজ্য সরকার উদ্ধার, আশ্রয় ও ত্রাণকার্য সম্পাদনার্থে নগদে-চালে-গমে খয়রাতি, গুড়ো দুধ, বস্ত্রাদি, বিভিন্ন রকমের পোশাক, সুতির কম্বল, ত্রিপল ও গৃহনির্মাণ অনুদান বিতরণ করে। আশ্রয়হারা দুর্গত লোকদের আশ্রয় ও ত্রাণ দেওয়ার জন্য ২৪-পরগনা ও মেদিনীপুর জেলায় ত্রাণ শিবিরও খোলা হয়েছিল। মোট ১,৫৮,০০০-এর মানুষকে উক্ত শিবিরগুলিতে ও উঁচু জায়গায় স্থানান্তরিত করা হয়েছিল।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১৯৮৫ সালের অক্টোবরের মাঝামাঝি পূর্বোক্ত প্রাকৃতিক বিপর্যয়

থেকে উদ্ভূত দুর্গতি নিরসনে বিভিন্ন ত্রাণ ব্যবস্থা অবলম্বন ব্যতীত আমার এই বিবৃতির প্রথমদিকে যে পরিস্থিতি ব্যাখ্যা করা আছে তা থেকে উদ্ভূত দুর্দশাগ্রস্ত জনগণের দুর্গতি দূরীকরণে এবং আকস্মিক অগ্নিকান্ডজনিত ত্রাণকার্যে আমার দপ্তর ১৯৮৫-৮৬ আর্থিক বছরের প্রথম থেকে খয়রাতি সাহায্য, গৃহনির্মাণ অনুদান, বস্ত্র-পোষাক, ত্রিপল ইত্যাদি বিতরণের মাধ্যমে ত্রাণকার্যাদি করেছে। ১৯৮৫-৮৬ আর্থিক বছরে খাদ্য ও বস্ত্র-পোষাক, ত্রিপল ইত্যাদি বিতরণের মাধ্যমে ত্রাণকার্যাদি করেছে। ১৯৮৫-৮৬ আর্থিক বছরে খাদ্য ও বস্ত্র খয়রাতি সাহায্য বাবদ ৪১৬.০৩ লক্ষ টাকা, ক্ষতিগ্রস্ত গৃহ সংস্কার ও পুনঃনির্মাণ বাবদ ১৪৭.০৬ লক্ষ টাকা, ত্রিপল বিতরণে ৫৮.৮৪ লক্ষ টাকা, দুর্গতদের উদ্ধার করবার জন্য ত্রাণ শিবির ইত্যাদির জন্য ২৩.৪৬ লক্ষ টাকা অন্যান্য খাতে ৩৪.১৬ লক্ষ টাকা আমার দপ্তর থেকে বরাদ্দ করা হয়েছে। এ ছাড়া জলপথ ও সেচ দপ্তর ১৯৮৫ সালের ঘূর্ণিঝড়ে ক্ষয়ক্ষতি সংস্কার সাধনে ৩০০ লক্ষ টাকা, পূর্ত দপ্তরসমেত পূর্ত (সড়ক) দপ্তর ১৯৮৫ সালের ঘূর্ণিঝড়ে ও ধ্বংসে ক্ষতিগ্রস্ত বিভাগ পানীয় জল বাবদ ১১৩.৩৫ লক্ষ টাকা, কৃষি দপ্তর দুর্গত চাষীদের মধ্যে মিনিকিট বিতরণে ১১০ লক্ষ টাকা ও মৎস্য দপ্তর ক্ষতিগ্রস্ত মৎস্যজীবীদের মধ্যে নৌকা ও জাল বাবদ ৪০ লক্ষ টাকা ও মেদিনীপুরের জুনপুটের মৎস্য গবেষণাগার গৃহ-সংস্কারের জন্য ২ লক্ষ টাকা বরাদ্দ করেছেন।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, পূর্বোক্ত ত্রাণ ব্যবস্থাদি ছাড়াও বিভিন্ন প্রাকৃতিক দুর্যোগে যে সমস্ত দুঃস্থ পরিবারের একমাত্র উপার্জনক্ষম সদস্যের মৃত্যু হয়েছে তাদের পরিবার পিছু ২,০০০ টাকা করে এককালীন সাহায্য দেওয়া হয়েছে। দুঃস্থ পরিবারসমূহ যাতে আত্মনির্ভরশীল হয়ে উঠতে পারে তারজন্য অর্থনৈতিক পুনর্বাসন অনুদান বাবদ ত্রাণ দপ্তর এ পর্যন্ত ৪,৮৯,৩২৪ টাকা বরাদ্দ করেছে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যের বন্যা ও ঘূর্ণিঝড়-প্রবণ এলাকাসমূহে এতদ্‌ জাতীয় প্রাকৃতিক দুর্যোগ ঘটলে যাতে দুর্দশায় পতিত লোকদের নিরাপদ স্থানে আশ্রয় দেওয়া যায় সে বিষয়টিতে রাজ্য সরকার নজর দিয়েছেন এবং তদনুসারে ইউরোপিয়ান ইকনমিক কমিটি (ই ই সি) কর্মসূচির আওতায় ৮৫টি আশ্রয় শিবির নির্মাণকার্য পরিকল্পনা গ্রহণ করা হয়, তন্মধ্যে ৭৯টি নির্মাণকার্য সমাপ্ত হয়েছে এবং ৫টির নির্মাণকার্য প্রায় সমাপ্ত। এ ছাড়া আরও ৫০টি আশ্রয়-শিবির পূর্বোক্ত কর্মসূচীর আওতায় যাতে সুন্দরবন অঞ্চলে নির্মাণ করা যায় তা কেন্দ্রীয় সরকারের সঙ্গে গ্রহণ করা হয়েছে। রাজ্যের বিভিন্ন বন্যা ও ঘূর্ণিঝড়-প্রবণ এলাকাগুলিতে কেন্দ্রীয় পরিকল্পনার আওতায় (Centrally Sponsored Sector) আরও ৫০টি আশ্রয়-শিবির নির্মাণ পরিকল্পনা কেন্দ্রীয় সরকারের সঙ্গে গ্রহণ করা হয়েছে। এই নির্মাণকার্যে কেন্দ্র ও রাজ্য সরকার ৫০ ঃ ৫০ হারে ব্যয় বহন করবে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, প্রতিবেশি আসাম রাজ্যে বিশৃঙ্খলার ফলে ১৯৭৯ ও ১৯৮০ সালে এ রাজ্যে আসাম থেকে আগত শরণার্থীদের মধ্য থেকে এখন পর্যন্ত ১০ হাজারের মতো শরণার্থী জলপাইগুড়ি ও কোচবিহার জেলার ত্রাণশিবির রয়ে গেছেন। আর ১৯৮৩ সালে যাঁরা এসেছিলেন তাদের মধ্য থেকে ২ হাজারের মতো শরণার্থী ঐ সকল ত্রাণশিবিরে এখনও রয়ে গেছেন। যদিও রাজ্য সরকার এ খাতে ত্রাণ বাবদ এ পর্যন্ত মোট ৪ কোটির অধিক টাকা খরচ করেছেন তবুও কেন্দ্রীয় সরকার এ পর্যন্ত রাজ্য সরকারকে পূর্বতন

ণার্থীদের জন্য মাত্র ৫০ লক্ষ টাকার ঋণ এবং দ্বিতীয় ধাপে আগত শরণার্থীদের জন্য ঋণ অনুদানে মোট ৯০.৬৪ লক্ষ টাকা মঞ্জুর করেছেন। রাজ্য সরকার এ বাবদ খরচ করা স্ত অর্থ কেন্দ্র থেকে বরাদ্দ ও মঞ্জুরি পাওয়ার জন্য অবিরাম চেষ্টা করছেন। রাজ্যের মিত আর্থিক ক্ষমতা থাকা সত্ত্বেও রাজ্য সরকার অসহায় জনসাধারণের প্রতি মানবিক রণে শুধু দুর্গতি মোচনে, সম্পদ সৃষ্টি করে না, এরূপ দায় পালন করেছেন। দুর্ভাগ্যবশত খন পর্যন্ত রাজ্য কেন্দ্র থেকে এ বাবদ খরচের সম্পূর্ণ অর্থ পায়নি।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, মুর্শিদাবাদ জেলার ফরাক্কা থেকে পদ্মা ও জলঙ্গী নদীর সঙ্গম ন পর্যন্ত গঙ্গা নদীর ভাঙনে এক গুরুতর অবস্থার সৃষ্টি হয়েছে। এ ভাঙন মুর্শিদাবাদ লার ১৬টি ব্লকের ৯০টি মৌজার ১০৭ বর্গ কিমি জমি ইতিমধ্যে গ্রাস করেছে। এর ফলে ৮৮১টি পরিবার বাস্তুভিটা হারিয়েছে। রাজ্য সরকার এ সমস্যা সমাধানে ব্রতী হয়েছেন এবং র মধ্যে ১,৬১৫টি গৃহহারা পরিবারকে বাস্তুজমি দিয়েছেন। ক্ষতিগ্রস্ত সমস্ত পরিবারকে র্বাসন দেওয়ার পরিকল্পনা রাজ্য সরকারের সক্রিয় বিবেচনাধীন আছে। এ ছাড়াও, রূপনারায়ণ দর ভাঙনে মেদিনীপুর জেলার অন্তর্গত কোলাঘাটের কাছাকাছি চরমারুবেড়িয়া ও চরমাগড়িয়া লাকার বিপন্ন ও ক্ষতিগ্রস্ত পরিবারগুলিকেও বিকল্প এলাকায় পুনর্বাসন দেওয়ার জন্য রকার ইতিমধ্যে কার্যকরি ব্যবস্থা গ্রহণ করেছেন। এই উদ্দেশ্যে ত্রাণ ও কল্যাণ দপ্তরের ত্রাণ খা পাঁশকুড়া থানার অন্তর্গত ফরিদপুর ও মোরাবেড়িয়া মৌজার ৪.৪১ একর জমি অধিগ্রহণের ন্য মোট ১ লক্ষ ২০ হাজার টাকা মেদিনীপুর জেলা শাসককে বরাদ্দ করেছেন।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, পরিবর্তিত অবস্থায় পরিবর্তনশীল সামাজিক দৃষ্টিভঙ্গির সাথে ল রেখে সামাজিক চাহিদাকে যথার্থ রূপ দেবার জন্য ত্রাণ পরিকল্পনাসমূহ ও উহাদের র্যকরি করার ব্যবস্থাসমূহের পুনর্বিন্যাস করে বর্তমানে 'ত্রাণ বিধি' পুনঃপ্রণয়নের যে কার্য ণ দপ্তর গ্রহণ করেছে তাও এগিয়ে চলেছে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার এ বক্তব্য সমাপ্তির পূর্বে ১৯৮৫-৮৬ সালে এ রাজ্যে ণ ব্যবস্থাদি সম্পাদনে সভার বিরোধীপক্ষ সহ সমস্ত মাননীয় সদস্যদের কাছ থেকে যে হায্য ও সহযোগিতা পেয়েছি তারজন্য আমি তাদের সকলকে আমার আন্তরিক ধন্যবাদ ও তজ্ঞতা জানাচ্ছি। বিগত দিনগুলিতে তাদের কাছ থেকে যেমন সহযোগিতা ও সাহায্য য়েছি ১৯৮৬-৮৭ আর্থিক বছরে তেমন সহযোগিতা ও সাহায্য পাব বলে আন্তরিকভাবে শা করি।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বক্তব্য রেখে ১৯৮৬-৮৭ সালের ৪৭ নং অনুদানের ন্তর্গত "২৮৯ নং প্রাকৃতিক বিপর্যয়জনিত ত্রাণ" খাতে ব্যয়-বরাদ্দ সংক্রান্ত আমার প্রস্তাব হণের জন্য এ সভায় অনুরোধ রাখলাম।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্যদের বক্তব্য শোনার পর আমি আমার জবাবি ষণ দেব।

**Mr. Speaker :** There are two cut motions on this Demand. All e cut motions are in order and taken as moved.

**Shri Kashinath Mishra :** Sir, I beg to move that the amount of Demand be reduced by Rs.100/-

**Shri Abanti Mishra :** Sir, I beg to move that the amount of Demand be reduced by Rs.100/-

[2-50 — 3-00 P.M.]

**শ্রী কাশীনাথ মিশ্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ত্রাণ ও কল্যাণ বিভাগের ত্রাণ শাখার ভারপ্রাপ্ত রাষ্ট্রমন্ত্রী মহোদয়া আজ এই সভায় তার দপ্তর যে ব্যয়বরাদ্দের দাবি পেশ করেছেন সে সম্পর্কে কয়েকটি কথা বলব। স্যার, ১৯৮৫/৮৬ সালে তার ৪৭ নং অনুদানের অধীন "২৮৯ নং প্রাকৃতিক বিপর্যয়জনিত ত্রাণ" খাতে তিনি ২২ কোটি ৫২ লক্ষ ৫০ হাজার টাকা ব্যয়বরাদ্দ মঞ্জুরি করিয়েছিলেন, এবারে দেখছি ১৯৮৬/৮৭ সালে তার ৪৭ নং অনুদানের অন্তর্গত "২৮৯ নং প্রাকৃতিক বিপর্যয়জনিত ত্রাণ" খাতে তিনি ১১ কোটি ৮৭ লক্ষ ৫০ হাজার টাকার ব্যয়বরাদ্দের মঞ্জুরি চেয়েছেন। স্যার, আপনি তো জানেন, সারা পশ্চিমবাংলায় কি অবস্থা চলেছে— বিভিন্ন জায়গায় নানান ভাবে অগ্নিকান্ডের ঘটনা ঘটছে এবং হয় বন্যা না হয় খরা হচ্ছে। খরা বা বন্যা বামফ্রন্ট সরকারের কাছে আশির্বাদ স্বরূপ হতে পারে, আমরা দেখছি প্রত্যেকবারই তারা এই সুযোগ পাচ্ছেন। স্যার, এই যেখানে অবস্থা সেখানে আমরা দেখছি গতবারে যে ব্যয়বরাদ্দ ছিল তার তুলনায় এবারে কম হয়ে গেল। স্যার, এটা খুবই আশ্চর্যের বিষয় যে যেখানে অন্যান্য দপ্তরের ব্যয়বরাদ্দ বাড়ছে সেখানে এই দপ্তরের ব্যয়বরাদ্দ কমছে। তাহলে কি এই দপ্তর তুলে দেবার জন্য বামফ্রন্ট সরকার আগ্রহী হয়েছেন? আমাদের এই যে ত্রাণ দপ্তর এটা আজকে নামকাওয়াস্তে আছে। আজকে অনেকগুলি কল্যাণ দপ্তর আছে। সমাজ কল্যাণ দপ্তর, উদ্বাস্তু কল্যাণ দপ্তর ইত্যাদি এইভাবে অনেকগুলি কল্যাণ দপ্তর আছে, কিন্তু কোনও দপ্তরের কি কাজ, কোনও দপ্তর কি করছে সেটা আমরা বুঝতে পারছি না। আমরা সাধারণভাবে পশ্চিমবঙ্গের এক মাত্র ত্রাণ দপ্তরের মন্ত্রী নিরুপমা চ্যাটার্জি মহোদয়াকে জানি। আজকে তিনি একটা করুণ অবস্থার মধ্যে এসে পড়েছেন। এই যে রিলিফ ম্যানুয়াল, এটা ব্রিটিশ আমলের পুরানো রিলিফ ম্যানুয়াল। এই রিলিফ ম্যানুয়ালের পরিবর্তনের ব্যাপারে তিনি কি করছেন সেটা আমরা বুঝতে পারছি না। আজকে এই রিলিফ ম্যানুয়ালের পরিবর্তন করার প্রয়োজন আছে। বর্তমান অবস্থার পরিপ্রেক্ষিতে এই রিলিফ ম্যানুয়াল পরিবর্তন না করায় নানারকম অসুবিধার সৃষ্টি হচ্ছে। আজকে আপনার দপ্তরের যে কাঠামো, সেই কাঠামোর মধ্যে থেকে আপনি কাজ করতে অসহায় বোধ করছেন। আপনার কাজ তরান্বিত হচ্ছে না। আজকে খরা, বন্যা, প্রাকৃতিক দুর্যোগে, শিলাবৃষ্টিতে এবং ঝড় ঝঞ্ঝাতে ক্ষতি হচ্ছে। এবারে যে শিলাবৃষ্টি হয়েছে এবং তাতে যে ক্ষতি হয়েছে সেই ক্ষতির অভাব আপনি পূরণ করতে পারেন নি। আপনি এটা কেন মেটাতে পারছেন না সেটা আমরা বুঝতে পারছি না। সেখানকার যে চাহিদা সেটা কিন্তু পূরণ হচ্ছে না। আপনি বলেছিলেন যে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে ১৭৩ কোটি ৬৪ লক্ষ ৬৮ হাজার টাকা অনুদান হিসাবে, আর ১২ কোটি ৪ লক্ষ ৫১ হাজার টাকা ঋণ হিসাবে চেয়েছিলেন এবং কেন্দ্রীয় সরকারের সাহায্য সর্বোচ্চ যেটা পেয়েছেন সেটা হচ্ছে ৫৮ কোটি ৬৮ লক্ষ ১৭ হাজার টাকা। এই টাকা দিয়ে গ্রাম বাংলার ক্ষতিগ্রস্ত এলাকার মানুষের অভাব দুর করতে পারেন নি। আজকে জেলা, মহকুমাগুলিতে

গেলে দেখা যাবে যে সেখানে তারা কি অবস্থায় আছে। ঝড়-ঝঞ্ঝায় যে সমস্ত মানুষের বাড়ি-ঘর ধ্বসে গেছে সেই মানুষগুলির থাকবার জন্য একটা ত্রিপল চাইলে পায়না। এমার্জেন্সি পারপাসে সেই সমস্ত মানুষদের রিলিফের মাধ্যমে একটা ধুতি, একটা শাড়ি যা দেওয়া হয়, সেটাও ঠিকমতো দেওয়া হচ্ছে না। আজকে রিলিফের মাধ্যমে দুস্থ মানুষদের যে জি.আর দেবার ব্যবস্থা আছে সেগুলিও ঠিকমতো দেওয়া হচ্ছে না। যদিও দেওয়া হয় কিন্তু প্রকৃত দুস্থ মানুষেরা কিন্তু পাচ্ছে না আজকে সেগুলি আপনাকে দেখতে হবে। আজকে তাদের নিয়মিত ভাবে খয়রাতি সাহায্য যেটা দেওয়া দরকার, সেটা দেওয়া হচ্ছে না। ৪,৫,৬ মাসেও সেখানে খয়রাতি সাহায্য গিয়ে পৌঁছায় না। সেই সমস্ত মানুষগুলি অনাহারে, অর্ধাহারে দিন কাটাচ্ছে। এই বিষয়ে কি হিসাব নিকাশ আছে আমরা জানিনা। আজকে ঠিক মতো মাস্টার রোল পাওয়া যাচ্ছে কিনা, এই মাস্টার রোল ঠিকমতো বিলি হচ্ছে কিনা, অডিট হচ্ছে কিনা, সেগুলি আমরা জানতে পারছি না। সেই পরিপ্রেক্ষিতে যে ক্রটি-বিচ্যুতি ক্রমশ বেড়ে যাচ্ছে তার ফলে দুস্থ মানুষগুলি আরও বিপদের মধ্যে গিয়ে পড়ছে। তাদের যে অভাব সেগুলি দুর করা যাচ্ছে না এবং সেদিক থেকে একটা অব্যবস্থার মধ্যে চলে যাচ্ছে। আমরা দেখছি খয়রাতি সাহায্য হিসাবে যে চাল, গম দেওয়া হচ্ছে সেগুলি মানুষের অখাদ্য। আপনারা বলবেন যে কেন্দ্রীয় সরকারের দেওয়া চাল, গম দিচ্ছি। কিন্তু যে সমস্ত এম.আর. ডিলার আছে, তারা দিনের পর দিন সেই চাল, গম মজুদ করে রেখে দেয়, তারপরে যখন সেগুলি অখাদ্য অবস্থায় এসে পৌঁছায়, গরুর খাবার হিসাবেও দেওয়া যায় তখন সেগুলি রিলিফের মাধ্যমে দেওয়া হয়। এইরকম একটা অবস্থা চলছে। আপনাদের বন্টন ব্যাবস্থাও ঠিকমতো নেই। এই বন্টন ব্যবস্থা ঠিকমতো করা দরকার। আজকে ত্রাণ দপ্তরগুলি কিভাবে চলছে? আপনি বললেন, পঞ্চায়েতের মাধ্যমে চলছে, আর পৌর এলাকায় পৌর সভার মাধ্যমে চলছে। কিন্তু সুষ্ঠুভাবে আপনার ঘোষিত যে নীতি, সেই নীতিকে কেউ মানেন না। সেখানে ঠিকমতো কার্যকরি করা হয় না। যারফলে একটা অব্যবস্থা দেখা দিয়েছে। মন্ত্রী মহাশয় এই ঘটনাগুলো জানেন এবং জানা সত্ত্বেও তিনি প্রতিকার করতে পারছেন না। প্রতিকারের জন্য মন্ত্রী মহাশয়ের এই ব্যাপারে লক্ষ দেওয়া দরকার। মাননীয় অধ্যক্ষ মহাশয় আমরা দেখতে পাচ্ছি, আজকে তার দপ্তরকে বিভিন্ন দপ্তরের উপর নির্ভর করতে হয়। বন্যা হলে তাকে নির্ভর করতে হয়, বন্যার্তদের ত্রাণ কার্য করার জন্য অসামরিক দপ্তর থেকে আরম্ভ করে সমস্ত দপ্তরের উপর নির্ভর করতে হয়। তাহলে আপনার দপ্তরের নিজস্ব কি ভূমিকা আছে বুঝতে পারছি না। ত্রাণ এবং কল্যাণ দপ্তর কি কি করে থাকেন বুঝতে পারছি না। কারণ যদি খরা হয় তাহলে পানীয় জল সরবরাহ করার ব্যাপার আছে, বন্যার সময় পানীয় জল সরবরাহ করার ব্যাপার আছে, এই এই সব কাজ সাধারণত আমরা দেখতে পাই জনস্বাস্থ্য বিভাগ, কৃষি বিভাগ, তারা সেখানে নলকূপের মাধ্যমে ব্যবস্থা গ্রহণ করেন। আপনি হয়ত সেখানে সুপারিশ করে দিলেন, সেইগুলো কতটা কার্যকরি হচ্ছে বিভিন্ন জায়গায়, সেটা ঠিকমতো ভাবে তত্ত্বাবধান করা এই দপ্তরের কাজ, অথচ সেখান থেকে আপনার দপ্তর বিরত হচ্ছে। আমরা দেখতে পাচ্ছি, আপনার তথ্য অনুযায়ী পশ্চিমবাংলায় গত এক বছরে ২৫/৩০ হাজার বাড়ি পুড়ে গেছে, আজকে বলুন সেখানে সামান্যতম ত্রাণ ব্যবস্থা কি দেওয়া হয়েছে? কিছু কিছু খাদ্য সামগ্রী হয়ত পাঠিয়ে দিলেন, জামা কাপড় কিছু পাঠিয়ে দিলেন, কিছু টাকা পয়সা পাঠালেন, কিন্তু সেইগুলো ঠিকমতোভাবে দুঃস্থরা পাচ্ছে কিনা, সেটা আপনি খবর

রাখেন না। কিছুদিন আগে শিলাবৃষ্টি হয়ে গেল, উত্তরবঙ্গে তো ক্রমাগত চলছে, সেখানে কতটা ব্যবস্থা গ্রহণ করেছেন, সেটা কিন্তু আপনার বক্তব্যের মধ্যে দেখতে পাচ্ছি না। সেখানে কতটা কাজ হচ্ছে, সেটা দেখতে পাচ্ছি না। গতবারের কাজগুলো কতটা হল, গতবারের অসমাপ্ত কাজ সমাপ্ত হল কিনা, তা আপনার বক্তব্যের নেই। সারা পশ্চিমবাংলার বিভিন্ন জেলাতে ত্রাণ কাজের গাফিলতি চলছে, ঠিকমতো ভাবে ত্রাণ কার্য সম্পন্ন হচ্ছে না। পৌর এলাকাতেও একই অবস্থা, সেখানেও ঠিকমতো হচ্ছে না। সেখানে বিভিন্ন ভাবে যে সাহায্য দিয়ে থাকেন, এমন কি হাউস বিল্ডিং গ্রান্ট— এই যে ঘর বাড়ি পুড়ে যায়, তারজন্য যে গ্রান্ট দেওয়া হয়, সেই গ্রান্ট এর টাকায় কি ঘর বাড়ি তৈরি করা সম্ভব? ফলে দেখা যাচ্ছে কি, আনুপাতিক হারে ঘর করতে যে টাকা খরচ হয়, সেই টাকা দিয়ে ঘর করতে তারা পেরেছেন কি, কেউ এত কম টাকায় ঘর বাড়ি তৈরি করতে পারেন না আনুপাতিক হারে, সেইজন্য সেই সমস্ত ঘর পোড়া দুস্থ লোকেরা গৃহহীন অবস্থায় দিন কাটাচ্ছে, অসহায় ভাবে দিন যাপন করছে। এর কিন্তু কোনও প্রতিকার আপনারা করতে পারেন নি, আপনার দপ্তর সেখানে ব্যর্থ হয়েছে। যেসব অসম্পূর্ণ কাজ এখনও রয়েছে, সেইগুলো সম্পন্ন করার জন্য ব্যবস্থা গ্রহণ করবেন। বিভিন্ন খাদ্য সামগ্রী বস্ত্র ঠিকমতো যাতে যায় তার ব্যবস্থা গ্রহণ করবেন।

[3-00 — 3-10 P.M.]

আমরা বিধানসভার বা লোকসভার সদস্যরা চোখের সামনে কোনও মানুষের ঘর পুড়তে দেখলেও, কিছুই করতে পারছি না। আমাদের দুস্থ মানুষদের ২ কে.জি. গম দেবারও মুরদ নেই। কলকাতা এবং অন্যান্য শহরাঞ্চলগুলি দিয়ে গ্রামাঞ্চলগুলিতে যখন বাড়ি-ঘর পোড়ার খবর পঞ্চায়েতের কাছে গিয়ে পৌঁছয় তখন তারা এস.ডি.ও বা বি.ডি.ও-কে বলে একটা ত্রিপলও জোগাড় করে দিতে পারেনা। কারণ বর্তমানে এস.ডি.ও., বি.ডি.ও-দের কাছেও কোনও ইমার্জেন্সি স্টক থাকে না। তারা বড়জোর নগদ ১০টা টাকা দিয়ে বিদেয় করে দেন। তারা বলেন, 'ইমার্জেন্সি রিলিফ হিসাবে নগদ ১০ টাকা দিচ্ছি, এর চেয়ে বেশি কিছু করতে পারছি না।' আজকে এই হচ্ছে অবস্থা। অতীতে ব্লক স্তরে এবং মহকুমা স্তরে ত্রিপলের একটা স্টক থাকত, বিপদ-আপদে মানুষকে তা দিয়ে সাহায্য করা হত। বর্তমানে কোনও ব্যবস্থা নেই। স্যার, নগর-উন্নয়নমন্ত্রী মহাশয় একটু আগে এখানে ছিলেন, দমকল বাহিনী তার দপ্তরের অধীনে, সেই দমকল বাহিনীর সঙ্গে বা তার দপ্তরের সঙ্গে ত্রাণ দপ্তরের আজকে কোনও লিঙ্ক নেই। গ্রামাঞ্চলের বেশিরভাগ জায়গায় ফায়ার সার্ভিসের ব্যবস্থা নেই। ১০-১৫ মাইল দূরে দূরে ফায়ার স্টেশন আছে। গ্রামাঞ্চলের বিভিন্ন জায়গায় দিনের পর দিন অগ্নিকান্ডের ঘটনা ঘটছে, অথচ তথ্য অনুসন্ধান করে বৈজ্ঞানিক দৃষ্টিভঙ্গি নিয়ে প্রতিকারের ব্যবস্থা করা হচ্ছে না। এমন কি এগুলি উপলব্ধি পর্যন্ত করা হচ্ছে না। ক্রমাগতভাবে অগ্নিকান্ডের ঘটনা ঘটছে, ঘর-বাড়ি পুড়ছে, মানুষ ক্ষতিগ্রস্ত হচ্ছে। কোনও ক্ষেত্রেই ফায়ার সার্ভিস সময় মতো পৌঁছতে পারছে না। যদি সর্বত্র উপযুক্ত সময়ে পৌঁছবার মতো ফায়ার সার্ভিসের ব্যবস্থাটুকুও করা যেত তাহলে বহু ক্ষেত্রেই বাড়ি-ঘর পোড়া বন্ধ করা সম্ভব হত। যেহেতু এই দপ্তরের সঙ্গে ঐ দপ্তরের কোনওরকম লিঙ্ক নেই সেহেতু কিছুই করা সম্ভব হচ্ছে না। আর একটা হচ্ছে, ত্রাণ দপ্তরের সঙ্গে জনস্বাস্থ্য দপ্তরের গভীর যোগাযোগ দরকার, কিন্তু তাও আমরা

দেখছি না। সে ক্ষেত্রেও কোনও যোগাযোগ বা লিঙ্ক নেই। এই যে অব্যবস্থাগুলি চলছে এগুলি দূর করার জন্য এবং প্রতিকার করার জন্য আমি মাননীয়া মন্ত্রী মহাশয়াকে অনুরোধ করছি। এই বিষয়গুলি তিনি একটু ভেবে দেখুন। ত্রাণ বন্টনের বিধি-নিয়মের মধ্যে যে, অ্যানাম্যালিগুলি আছে সেগুলি রেখে সুষ্ঠুভাবে ত্রাণ কার্য চালানো সম্ভব নয়। আজকে প্রথমেই রিলিফ ম্যানুয়ালের পরিবর্তন দরকার। যখন বিভিন্ন জায়গায় খরা, বন্যা ইত্যাদি হয় তখন বহু গরিব মানুষ অনাহারে মারা যান। কিন্তু অনাহারজনিত মৃত্যু বলে সেগুলিকে প্রমাণ করা যায় না। রিলিফ ম্যানুয়ালের সাহায্যে অনাহারজনিত মৃত্যুগুলিকে অপুষ্টিজনিত মৃত্যু বলে চালিয়ে দেওয়া হয়। প্রকৃত পক্ষে আমরা জানি বিভিন্ন সময়ে বিভিন্ন ভাবে বহু মানুষ খাবারের অভাবে খেতে না পেয়ে মারা যান, কিন্তু সেটা প্রমাণ করা সম্ভব হয়না। স্টারভেসন ডেথকে প্রমাণ করা যায় না। সেইজন্য রিলিফ ম্যানুয়ালের পরিবর্তন প্রয়োজন। কংগ্রেস সরকার রিলিফ ম্যানুয়ালের পরিবর্তন ঘটান নি, আপনাদের দ্বিতীয় দফার রাজত্বকাল ধরে প্রায় ৯ বছর হয়ে গেল আপনারাও পারলেন না। আমরা আশা করেছিলাম আপনারা অন্তত এটার পরিবর্তন ঘটাবেন। যে ক্ষেত্রে মানুষ, খেটে খাওয়া মানুষ খেতে না পেয়ে মারা যাচ্ছে সে ক্ষেত্রে আপনারা সত্য ঘটনা স্বীকার করবেন, এটাই আমরা আশা করেছিলাম। সত্যকে স্বীকার করবার সৎ সাহস আপনাদের অন্তত থাকবে, এটাই ছিল আপনাদের কাছে আমার আশা। কিন্তু আমি এ ক্ষেত্রেও হতাশ হয়েছি। আমরা দেখছি এই দপ্তর বর্তমান রিলিফ ম্যানুয়ালের সাহায্য নিয়ে অনাহারের মৃত্যুকে অপুষ্টিজনিত মৃত্যু বা ঐ জাতীয় কিছু বলে নিজেদের মান-সম্মান বাঁচাতে চাইছেন। তবে আমি মনেকরি না প্রকৃত ঘটনাকে স্বীকার করার মধ্যে কোনও লজ্জা আছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই দপ্তরের মাধ্যমে বিভিন্ন ক্ষেত্রে যে ত্রাণ মানুষকে দেওয়ার ব্যবস্থাগুলি আছে সেগুলির ক্ষেত্রে আমরা দেখছি যে, প্রতিটি ক্ষেত্রেই অব্যবস্থা চলছে। এমন কি উদ্বাস্তু শিবিরগুলিতেও প্রচন্ড অব্যবস্থা চলছে। সেগুলি যাতে একটু সুষ্ঠুভাবে চলে তা অন্তত এই বিভাগের দেখা প্রয়োজন। সেগুলির প্রকৃত চিত্রও আজকে মন্ত্রী মহোদয়ার বাজেট বিবৃতির মধ্যে আমরা দেখতে পাচ্ছি না। সেইদিকে অসুবিধা হয়ে দাঁড়ায়, সেই অসুবিধাগুলি যদি দূর করতে না পারা যায়, সেগুলি যদি ঠিকমতো কার্যকরি করতে না পারেন তাহলে এই অসহায় অবস্থা চলবে। প্রকৃতভাবে দুঃস্থ অসহায় মানুষদের যে ত্রাণ দেবার ব্যবস্থা সেটা ব্যাহত হবে। সেই কারণে আমি বলব, ত্রাণ ও কল্যাণ দপ্তরের যে সকল কাজগুলি আছে সেগুলি যথাযথভাবে পালন করা উচিত। খরা এবং বন্যা আমাদের দেশে সব সময়ে আছে এবং এরফলে মানুষদের বিপর্যস্ত করে দিচ্ছে। সুতরাং এর থেকে মানুষকে বাঁচাবার জন্য যে ব্যবস্থা সেই ব্যবস্থা আপনি নিশ্চয়ই করবেন। আপনার কাছে মানুষেরা যে আশা করে সেই আশা থেকে তাদের নিরাশ করবেন না। এইসব অসহায় মানুষদের জন্য যে ত্রাণের ব্যবস্থা করছেন সেই ত্রাণের ব্যবস্থাটাকে আরও দ্রুত এগিয়ে নিয়ে যাবেন। ত্রাণ দপ্তরের ব্যয়-বরাদ্দ ক্রমশ কমে যাচ্ছে, সেইজন্য এই বাজেটকে আমি সমর্থন করতে পারলাম না। আমি কাট-মোশনকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীমতী মহারানী কোনার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিরোধীপক্ষের বক্তব্য আমি এতক্ষণ ধরে মনোযোগ দিয়ে শুনছিলাম। কি শুনছিলাম? রিলিফ দেওয়া ঠিকমতো হচ্ছে না, ঘর পুড়ে যাচ্ছে, তারজন্য টাকা-কড়ি দেওয়া হচ্ছে না এইসব রিবোধী পক্ষের অভিযোগ। আমি আপনার

কাছে বিরোধী পক্ষের বক্তব্যের যে ব্যাখ্যা সেটা তুলে ধরছি। স্যার, আজকে দেশ স্বাধীন হয়েছে, কিন্তু দুর্ভাগ্য, ৪০ বছর দেশ স্বাধীনতা লাভ করার পরেও রাজ্যে ত্রাণ মন্ত্রীদের রাখতে হয়েছে, এমন কি কেন্দ্রেও ত্রাণমন্ত্রী রাখতে হয়েছে। আজকে আমরা দেখছি, দেশ রসাতলে যাচ্ছে, দেশে দুস্থ মানুষের সংখ্যা বেড়ে যাচ্ছে, তাদের দুঃখ বাড়ছে, অভাব বাড়ছে, অভিযোগ বাড়ছে। আজকে আমরা দেখছি এই বিজ্ঞানের যুগে মানুষেরা অল্প পরিশ্রমে বিজ্ঞানের জিনিস তৈরি করছে। কিন্তু আমরা কি দেখছি? এই বিজ্ঞানের যুগে যারা বিজ্ঞানের জন্য শ্রম করছে তারা কিন্তু কোনও বিজ্ঞান-লব্ধ জিনিস পাচ্ছে না, পাচ্ছে কোটিপতিরা। তারা এই সুযোগটা কাজে লাগাচ্ছে। তাই আজকে জিনিসপত্রের দাম বাড়ছে, দেশে বেকার বাড়ছে, মানুষের দুঃখকষ্ট আরও বাড়ছে। আমি বলব ঐ কংগ্রেসিরা দীর্ঘ ৪০ বছর ধরে দেশটাকে সর্বনাশের দিকে নিয়ে গেছেন। আজকে তারা এখানে গলাবাজি করছেন, লজ্জা করে না গলাবাজি করতে? যে থু থু আপনারা ফেলছেন সেই থু থু আপনাদের গায়ে লাগবে, অন্য কারও গায়ে লাগবে না। তাই আমি বলব, যারা বিরোধী পক্ষের আসনে বসে আছেন তারা কোটিপতির পেয়াদা হিসাবে কাজ করছেন। এইসব পেয়াদারা চাবুক মেরে জনসাধারণের পিঠের রক্ত ঝরাচ্ছেন, ঝরিয়ে সেখানে নুন দিচ্ছে আর মানুষ জ্বলছে। আর এখানে এসে বলছে বামফ্রন্ট সরকার মানুষের জন্য কিছুই করছে না। লজ্জা নেই? ওরা হচ্ছেন লজ্জা-বিহীন লোক।

[3-10 — 3-20 P.M.]

আপনারা লজ্জা বিহীন লোক। আমি তাই বলছি, বামফ্রন্ট সরকার কিছু করবে না, আপনাদের চাবুক সারা দেশের মানুষ যেদিন নিজের হাতে কেড়ে নিতে পারবে সেদিন ঐ মলম লাগানোর কাজ শেষ হবে। আপনারা চাবুক মারতেন, তাতে মানুষের পিঠ থেকে যখন রক্ত ঝরত তাতে আপনারা কি দিতেন, দিতেন নুনের ছিটে তাতে মানুষ আরও জ্বলে পুড়ে মরত। ১৯৪৯ সালে যে দুর্ভিক্ষ হয়েছিল তখন আমি দেখেছি যে গ্রামের মানুষ গ্রাম ছেড়ে শহরে লোকের দুয়ারে ভিক্ষা করেছে। মাননীয় জয়নাল আবেদিন সাহেব, আপনি ওরকম বলবেন না, আপনার নিজের মনে থাকা উচিত। শহরে মানুষের দুয়ারে দুয়ারে গ্রামের মানুষেরা একটু ফেন দাও, দুটি ভাত দাও এই বলে বলে ভিক্ষা করে বেড়িয়েছে। আপনাদের লজ্জা করে না? আপনারা দেশটাকে কোথায় নিয়ে গেছেন? ১৯৪৯ সালে না খেতে পেয়ে লক্ষ লক্ষ মানুষ মরেছে, তাই তখন খাদ্যের দাবিতে তারা মনুমেন্টের নিচে জমায়েত হয়েছিল এবং জমায়েত হয়ে সেদিন তারা কি পেয়েছিল জানেন, গুলি, সেই গুলিতে ৮০ জন লোককে প্রাণ দিতে হয়েছিল। তাদের সেই রক্তে মনুমেন্টের পাদদেশ রক্তে লাল হয়ে গিয়েছিল। সেকথা আপনারা ভুললেও, মানুষ ভোলেনি, তাই মানুষেরা আজকে বামফ্রন্ট সরকারকে ভোট দিয়ে প্রতিষ্ঠা করেছে। এইবার বামফ্রন্টের কথা একটু শুনুন। বামফ্রন্ট সরকার যখন প্রথম এল সেই ১৯৭৮ সালে তখন ছোট খাট কথা আমি বলতে চাই না কি ভয়াবহ বন্যা, এর আগে যার কোনও রেকর্ড নেই, সেই বন্যায় যখন সব ভেসে গিয়েছিল তখন পঞ্চায়েতের তরফ থেকে সেইসব ভেসে যাওয়া মানুষকে উদ্ধার করে একটা জায়গায় রেখে তাদের খেতে দিয়েছিল। আপনাদের মনে নেই? তখন তাদের ভিক্ষা চাইতে শহরে আসতে হয়নি, ভিক্ষা পাত্র হাতে নিয়ে লোকের দ্বারে দ্বারে ঘুরতে হয়নি, সব ভুলে যাচ্ছেন? তারপর ১৯৮২-৮৩

সালের খরা, সেই খরার সময় একটা মানুষও গ্রাম ছেড়ে চলে যায়নি, বা তাকে ভিক্ষা করতে হয়নি। বামফ্রন্ট সরকার প্রত্যেকটি মানুষকে খাবার বা অন্য রিলিফ দিয়েছেন। কাশীবাবু ঘর পোড়ার কথা বললেন, বন্যার সময় কে ঘর করে দিয়েছিল? কাশীবাবু খালি ঘর পুড়ে যাওয়ার কথা বলছেন। কারা ঘর তৈরি করে দিয়েছে? আজকে বলছেন যে রিলিফ ঠিকমতো হচ্ছে না। এইসব আজে বাজে কথা বলবেন না। আপনাদের আমলে আপনারা তো সব মেরে নিয়ে চলে গেছেন। তাছাড়া এইসব বার্ধক্য ভাতা, বিধবা ভাতা, কারা দিয়েছেন? গ্রামের মানুষ এইসব আজকে বুঝতে পেরেছে, আর বুঝেছে বলেই তারা এই বামফ্রন্ট সরকারকে প্রতিষ্ঠিত করেছে। আপনাদের সরিয়ে দিয়েছে। তাই আমি আজকে মাননীয় মন্ত্রী মহাশয়া যে বাজেট পেশ করেছেন তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সেখ ইমাজুদ্দিন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয়া ত্রাণ দপ্তরের ব্যয়বরাদ্দ যা এনেছেন সেই সম্পর্কে কয়েকটি কথা আমি বলতে চাই। স্যার, ত্রাণ দেওয়া গরিব মানুষের জন্য এবং কোনও প্রাকৃতিক দুর্যোগের সময়ই সেটা দেওয়া হয়। কিন্তু দেখতে পাচ্ছি, প্রাকৃতিক দুর্বিপাক ঝড়, বন্যা ইত্যাদির কারণে যখন পশ্চিমবাংলার গ্রামের পর গ্রাম বিনষ্ট হচ্ছে, সেখানে কিন্তু সময় মতো কোনও ত্রাণের ব্যবস্থা হচ্ছে না বা সাহায্য পৌঁচাচ্ছে না। এই ব্যাপারে আমরা অনেক অভিযোগও এই সভায় করেছি এবং সেটা শুধু বিরোধী পক্ষ থেকেই নয়, সরকার পক্ষ থেকেও করা হয়েছে, কিন্তু ত্রাণ ব্যবস্থার উন্নতি হয়নি। যদিও বা কিছু ত্রাণ সামগ্রী কোথাও গিয়ে পৌঁচেছে, কিন্তু দেখা গেছে যে, তার পরিমাণ খুব অল্প। দেখা যাচ্ছে যে, আজকে ত্রাণ কার্যও ঠিকভাবে হয়না। কয়েকদিন আগে মুর্শিদাবাদ জেলায় শিলাবৃষ্টির কথা এখানে উল্লেখ করেছি। সেখানে ব্যাপকভাবে শিলাবৃষ্টির ফলে ধানের প্রচুর ক্ষতি হয়েছে এবং ছাগল, গরু, মুরগিও প্রচুর সেখানে মারা গেছে। সেখানে অনেক লোক আশা করেছিলেন যে. এই প্রাকৃতিক দুর্বিপাকের সময় সরকার নিশ্চয় সাহায্য করবেন। কিন্তু দুঃখের কথা, বামফ্রন্ট সরকারের পক্ষ থেকে সেখানে কোনওরকম সাহায্য গিয়ে পৌঁছায়নি। ঐ শিলাবৃষ্টির ফলে অনেকের বাড়ি ঘর পর্যন্ত পড়ে গেছে, কিন্তু সেখানে ত্রিপল পর্যন্ত যায়নি। মানুষজন আজকে সেখানে একটা অসহায় অবস্থার মধ্যে কাটাচ্ছে। স্যার, আর একটি গুরুতর অভিযোগ আমি ত্রাণ দপ্তর সম্পর্কে আনতে চাই এই বলে যে, আজকে ত্রাণের টাকা নিয়ে বামফ্রন্ট সরকার দলবাজি করছেন। খুবই লজ্জার কথা এটা। আজকে গ্রাম পঞ্চায়েতে বামফ্রন্টের যেসব প্রধান আছেন তারা জি.আর-এর টাকা এবং গম যারা তাদের ভোট দেন তাদের মধ্যে বিলি করছেন, যারা কংগ্রেসকে ভোট দেন তারা কিছুই পাচ্ছেন না। এটাও অত্যন্ত লজ্জার কথা। ওদের লজ্জা থাকলে এখানে চুপ করে থাকা উচিত ছিল।

[3-20 — 3-30 P.M.]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, ত্রাণ বিভাগ সম্পর্কে আর একটি অভিযোগ হল, রিলিফের গম তারা সময় মতো বিলি করেন না। যখন দেখা যায় যে ভোট আসছে, তখন সেই গম বিলি করা হচ্ছে এবং বাড়ি বাড়ি গিয়ে ভোট চাওয়া যাচ্ছে। আজকে এটাই সত্য কথা যে, রিলিফের টাকা দিয়ে দলের কাজকর্ম করা হচ্ছে। কাজেই কোনও অবস্থাতেই এই ব্যয়বরাদ্দের অনুমোদন দিতে পারিনা। তাছাড়া রিলিফে যে সমস্ত কাপড় দেওয়া হয় সেগুলো অত্যন্ত নিম্ন মানের হয় এবং সেক্ষেত্রে গম যা দেওয়া হয় সেটা মনুষ্য খাদ্যের অনুপোযোগী। সেটা পশু

খাদ্য হিসাবেও চলবেনা — এমন গম আজকাল রিলিফে দেওয়া হয়। আমাদের ওখানে অনেক গরিব দুঃখী লোক আছেন। তারা এসে আমাদের কাছে বলছেন, দেখুন দুই মাস পরে আমাকে ৪ কেজি গম দিয়েছে, কিন্তু সেটা খাবার অযোগ্য। সেই পচা গমই আজকে সেইসব গরিব দুঃখী মানুষ খাচ্ছে এবং সরকারের শাপান্ত করছেন। আজকে এম.এল.এদের কোটায় যেসব কাপড় দেওয়া হয় তার মানও অত্যন্ত নিচু। এক্ষেত্রে যেসব কনট্রাক্টর কাপড় দিচ্ছে তারা প্রচুর টাকা সরকারের মেরে দিচ্ছে। আজকে এটা দেখা দরকার। মনে হয়, এই ব্যাপারে কনট্রাক্টরদের সাথে অফিসাররাও জড়িত আছে, যার ফলে এম.এল.এ কোটায় যে কাপড় দেওয়া হয় সেটা নিম্নমানের হয়। স্যার, আমি মাননীয়া মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি পরে যখন এম.এল.এ-দের কোটায় কাপড় দেওয়া হবে সেটা তিনি যেন একটু দেখেন। মেয়েদের জন্য যে শাড়ি দেওয়া হয় সেটা অত্যন্ত নিম্নমানের, মেয়েদের লজ্জা নিবারনের পক্ষেও অসুবিধা হয়ে দাঁড়ায়, একেবারে জালের মতো কাপড়। এই ব্যাপারে দৃষ্টি দেওয়া দরকার। মাননীয় মন্ত্রী মহাশয়াকে একটা বিষয়ে ধন্যবাদ জানাব যে তার বাজেট বিবৃতি থেকে জানতে পারলাম দুর্যোগে যদি কোনও পরিবারের প্রধান মারা যায় তাহলে সেই পরিবারকে ২০০০ টাকা অনুদান দেওয়া হবে। এটা খুব ভাল প্রস্তাব। এটা যদি বাস্তবে কার্যকরি হয়, যদি উপযুক্ত পরিবারের লোক সেই টাকা পায় তাহলে একটা ভাল কাজ হবে, এটাকে আমি সমর্থন করছি। বাকি ত্রাণ দপ্তরের যে বাজেট বরাদ্দ আছে তার বিরোধিতা করছি। কারণ এই টাকা নিয়ে দলবাজি হচ্ছে এবং হবে। আমাদের কংগ্রেস পক্ষ থেকে যে ছাঁটাই প্রস্তাব এসেছে তাকে সমর্থন করে বাজেটের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সরল দেব :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয়া মন্ত্রী মহাশয়া যে বাজেট বরাদ্দ পেশ করেছেন তাকে সমর্থন করতে গিয়ে দু-একটা কথা বলতে চাই। ইতিমধ্যে ভোট অন অ্যাকাউন্টসে ৬ কোটি টাকা ব্যায় বরাদ্দ অনুমোদন করা হয়েছে। টাকার অঙ্কটা হল ১১ কোটি ৮৭ লক্ষ ৫০ হাজার, এই টাক' রিলিফের জন্য ধরা হয়েছে। রিলিফের জন্য এই টাকার অঙ্কটা যথেষ্ট কম। এই টাকার অঙ্ক এত কম কেন সেটা আমি বুঝতে পারছি না। যখন বলা হয় ১০০০ জনের মধ্যে ০.৫ ভাগ আমাদের রিলিফ দিতে হবে। আমার নির্বাচন কেন্দ্র বারাসাতে গত ২ বছর কোনও রিলিফ দেওয়া হয়নি। এর কারণ চেয়ারম্যানকে জিজ্ঞাসা করলে বলে কাকে দেব কাকে দেব না এই টাকা। যেখানে ৫০ ভাগ লোক দারিদ্র সীমার নিচে বাস করে স্বাধীনতার ৩৮ বছর পরেও সেখানে এই টাকা দিয়ে কি হবে? ওনাদের পলিসি হল কানা এবং খোঁড়াকে শুধু মাত্র রিলিফ দেওয়া হোক। আজকে দেশে একটা ভয়াবহ অবস্থা দাঁড়িয়েছে। বিগত ৩৮ বছরের কংগ্রেস শাসনে দেশের ৫০ ভাগ মানুষ দারিদ্র সীমার নিচে বাস করছে। স্বাভাবিক ভাবেই রিলিফের পরিমাণ বাড়াতে হবে। কেন টাকার অঙ্কটা এত কম, কাকে দেবেন না কাকে দেবনা সেটা আমি বুঝতে পারছি না। এ ছাড়া মাঝে মাঝে ভিন্ন রাজ্য থেকে আমাদের রাজ্যে অগনিত মানুষ চলে আসছে। আসাম রাজ্য থেকে প্রায় ১০ হাজার উদ্বাস্তু দীর্ঘদিন ধরে জলপাইগুড়ি এবং কুচবিহারে থাকল। আমাদের রাজ্য তাদের আশ্রয় দিল। এরজন্য যে টাকা খরচ হয়েছে সেই টাকা কেন্দ্রের দেবার কথা। কিন্তু সেই টাকা আমাদের কেন্দ্র দিলনা। এরজন্য ৪ কোটি টাকা খরচ হয়েছে তার মধ্যে তারজন্য প্রথম কিস্তিতে কেন্দ্র দিল ৫৫ লক্ষ টাকা এবং দ্বিতীয় কিস্তিতে ঋণ এবং অনুদান দুটো মিলিয়ে ৯০.৬৪ লক্ষ টাকা দিল। স্যার অবস্থাটা কোথায় গিয়ে দাঁড়াচ্ছে?

একেবারে সোসেমিরে অবস্থা। প্রাকৃতিক দুর্যোগ এবং গঙ্গা ভাঙ্গনের জন্য ত্রাণের ব্যবস্থা করতে হয়। মুর্শিদাবাদ জেলায় গঙ্গা ভাঙনের জন্য ১০৭ বর্গ কিলোমিটার ক্ষতিগ্রস্ত হয়েছে, তারজন্য ৮৮৬১ টি পরিবার গৃহ হারা হয়েছে। সরকারের আর্থিক সঙ্গতি না থাকলেও ১৬০০ পরিবারকে বাস্তু জমি দিয়েছে। বাকি সব পড়ে রয়েছে। সুতরাং অবস্থা খুব খারাপের দিকে দাঁড়িয়েছে। ১৯৮৫-৮৬ সালের প্রাকৃতিক দুর্যোগের ফলে ২১৬৭ টি গ্রামের ১ লক্ষ ৫০ হাজার মানুষ ক্ষতিগ্রস্ত হয়েছে। গত বছর সেপ্টেম্বর অক্টোবর মাসে ২৪-পরগনার সুন্দরবন অঞ্চলে কি হয়েছে দেখেছি। মাননীয়া মন্ত্রী মহাশয়ার দপ্তরের সঙ্গে অন্য কোনও দপ্তরের সমন্বয় নেই যেমন আছে ইরিগেশন দপ্তরের সঙ্গে পি.ডব্লু.ডি এবং এগ্রিকালচার দপ্তরের আমরা দেখেছি গোটা সুন্দরবন অঞ্চলে এই দপ্তর থেকে যে টাকাটা খরচ করা হচ্ছে সমন্বয় না থাকার জন্য সেটা কি হয়েছে।

সেখানে হাজার হাজার বিঘা জমি নষ্ট হয়ে গেছে। সেখানে বাঁধ বেঁধে যারা ট্যাঙ্ক ফিশারিজ করেছেন সেগুলো আমরা দেখেছি। আমরা দেখেছি কেমনভাবে সুন্দরবন অঞ্চলে হাজার হাজার বিঘা জমির ফসল নষ্ট হচ্ছে। গত বছর সেপ্টেম্বর অক্টোবর মাসে ঐ সমস্ত অঞ্চলে ঘুরে ঘুরে দেখেছি কি ভয়ঙ্কর অবস্থার সৃষ্টি হচ্ছে মাছ চাষের জন্য। সেখানে মাছ চাষের জন্য ইরিগেশনের বাঁধ কেটে দেওয়া হচ্ছে এবং তার ফলে চাষের জমির মধ্যে জল ঢুকে পড়ছে, গ্রামের পর গ্রাম ভেসে যাচ্ছে। এরজন্য মানুষ বাঁধের উপর আশ্রয় নিতে বাধ্য হয়েছেন। এইজন্য আপনার দপ্তর এবং সেচ দপ্তরের মধ্যে একটা সমন্বয় থাকা দরকার। আপনার দপ্তরের এই অল্প টাকার মধ্যেও যদি একটু হিসাব করে চলা যায়, তাহলে এই সামান্য রিলিফও গরিব মানুষের মধ্যে দেওয়া যেতে পারে। আমরা বিভিন্ন স্থান ঘুরে হিসাব করে দেখেছি যে প্রায় ১৯ কোটি টাকার মতো ফসল সেখানে নষ্ট হয়েছে। এই সামান্য রিলিফ দিয়ে তাদের কিছু করা যাবে না। সেজন্য কৃষি দপ্তর, সেচ দপ্তর এবং আপনার এই ত্রাণ দপ্তরের মধ্যে একটা সমন্বয় থাকা বিশেষ ভাবে দরকার, তা না হলে বিশেষ কিছু করা যাবে না। আমরা গত বছর এপ্রিল মাসের প্রথম দিকে বনগাঁ মহকুমার বাগদা অঞ্চল ঘুরে দেখেছি, আপনি নিজেও দেখেছেন, সেখানে আমরা চারটি অঞ্চল ঘুরে দেখেছি। সেখানে গত বছরে শিলাবৃষ্টির ফলে ব্যাপক ফসল হানি হয়েছে এবং মানুষ মারা গেছেন। ওখানে রেবতী দাস নামে যে ব্যক্তি মারা গিয়েছিলেন সেখানে আমরা গিয়েছিলাম। আপনি বলেছিলেন তার পরিবারকে দু'হাজার টাকা দেওয়া হবে। কিন্তু আজ পর্যন্ত পাঁচ'শ টাকার বেশি দেওয়া হয়নি। ঐ সংসারে রেবতী-ই ছিলেন একমাত্র আয়ক্ষম ব্যক্তি। আপনি তার পরিবারকে দু'হাজার টাকা দেবার জন্য নির্দেশ দিয়েছিলেন, কিন্তু আপনার দপ্তরের কর্মীবৃন্দ এমনই করিৎকর্মা যে তারা আজ পর্যন্ত পাঁচ'শো টাকার বেশি দিতে পারেন নি। তার পরিবারের হাতে অ্যাট এ টাইম টাকাটা দেওয়া হলে গরিব মানুষ হয়ত তা দিয়ে কিছু করতে পারত। অর্থাৎ যেভাবে কাজকর্ম চলছে তা যেন লিগাসি অফ দি পাস্ট। কেউ মারা গেলে মৃত্যুজনিত টাকার যে অঙ্ক তা অনেক কম। আপনি এই যে দু'হাজার টাকা বরাদ্দ রেখেছেন, এই পরিমাণকে বৃদ্ধি করবার জন্য আমি মাননীয়া মন্ত্রী মহোদয়াকে বিশেষভাবে অনুরোধ জানাই এবং টাকার অঙ্ক বাড়াতে পারলে একটু ভাল হয়। এই কথা বলে আমি আপনার এই ব্যয়-বরাদ্দের প্রতি পূর্ণ সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[3-30 — 3-40 P.M.]

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় স্পিকার মহোদয়, মাননীয় ত্রাণমন্ত্রী মহাশয়া যে ব্যয়-বরাদ্দের দাবি উত্থাপন করেছেন তা আমি সমর্থন করছি। তার বিবৃতির উপরে মাননীয় সরকার এবং বিরোধীপক্ষের সদস্যরা অনেকেই বক্তব্য রেখেছেন। সকলপক্ষের সদস্যরা একথা জানেন যে পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হওয়ার পর বিভিন্ন বছরে নানা প্রাকৃতিক বিপর্যয় বন্যা, খরা ইত্যাদি অত্যন্ত সাফল্যের সঙ্গে মোকাবিলা করেছেন এবং সাধারণ মানুষের আশির্বাদ পেয়েছেন। আমি এ ব্যাপারে স্বাভাবিকভাবে আর পুনরুক্তি করতে চাই না। আমি এখানে কয়েকটি বিষয়ের প্রতি মাননীয়া মন্ত্রী মহোদয়ার দৃষ্টিতে আনতে চাই তা হচ্ছে, আমরা দেখছি বাজেটের মধ্যে যে টাকা ধরা হয়েছে তার পরিমাণ অনেক কম। এ সম্বন্ধে অনেক মাননীয় সদস্য ইতিমধ্যে উল্লেখ করেছেন তার পরিমাণ হচ্ছে ১১ কোটি ৮৭ লক্ষ ৫৫ হাজার টাকা। বিভিন্ন প্রাকৃতিক বিপর্যয় ছাড়াও হঠাৎ হঠাৎ যে সমস্ত বিপর্যয় ঘটে, সেগুলো যথাযথভাবে মোকাবিলা করা যায় না। আমি মুর্শিদাবাদ সম্বন্ধে জানি, সেখানে বিগত খরার সময়ে বহু গ্রাম পুড়ে গিয়েছিল, সেখানে টাকার যে প্রতিশ্রুতি দেওয়া হয়েছিল তা রক্ষা করা সম্ভব হয় নি। খরার সময়ে কেবলমাত্র মুর্শিদাবাদ নয়, বহু গ্রাম ও শহরে পুড়ে যাওয়ার ঘটনা হচ্ছে নিত্য নৈমিত্তিক ঘটনা। আমি আমার নির্বাচন কেন্দ্র ছাড়া মুর্শিদাবাদের অন্যান্য বহু গ্রাম সম্বন্ধে বিশেষভাবে জানি, যে সমস্ত গ্রাম পুড়ে গিয়েছিল, সেখানে রিলিফের নামে এক প্রহসন হতে দেখেছি। 'প্রহসন' কথাটা আমি এইজন্য বলছি যে, যেখানে গ্রামের মধ্যে ৩০০-৪০০ বাড়ি পুড়ে গেছে, সেখানে কেবলমাত্র খয়রাতি সাহায্যই দেওয়া হয়েছে, সেখানে কিছু পলিথিনের ত্রিপল ইত্যাদি গিয়েছে মাত্র। আমি নাম উল্লেখ করে কয়েকটি গ্রামের কথা বলছি যেমন, নওদা ব্লকের শ্যামনগর, কামানথ, বেলদাতে কাশিপুর ইত্যাদি কয়েকটি বিপর্যস্ত গ্রামে ত্রাণ সাহায্যের জন্য আমরা জেলাশাসক থেকে আরম্ভ করে সকলের কাছে গিয়েছি, কিন্তু নামমাত্র রিলিফের ব্যবস্থা করা হয়েছে। আমরা যেখানেই দেখা করেছি, সেখান থেকে আর্থিক অসঙ্গতির কথা শুনেছি। ত্রাণের কাজ সুষ্ঠুভাবে সম্পন্ন করা যায়নি এই আর্থিক অসঙ্গতির জন্য সেজন্য আমি তার কাছে এদিকে বিশেষভাবে নজর দিতে অনুরোধ জানাচ্ছি। ত্রাণের জন্য যে পরিমাণ টাকা দরকার সেই পরিমাণে আর্থিক অবস্থা না থাকার জন্য দপ্তরের পক্ষে বিপর্যয় মোকাবিলা করতে গিয়ে যথেষ্ট অসুবিধার মধ্যে থাকতে হয়। এছাড়া আরেকটি দরকারি বিষয় কাশীবাবু উল্লেখ করেছেন আগুন লাগার ব্যাপারে। আগুন লাগলে নেভানোর কোনও ব্যবস্থা নেই। গ্রামস্তরে দমকলের কোনও ব্যবস্থা নেই। এই ব্যাপারে একটা সমন্বয়ের দরকার আছে। এই আগুন লাগা ব্যাপারটিও প্রাকৃতিক বিপর্যয়ের মধ্যে পড়ে। গ্রামাঞ্চলে ব্লকস্তরে ২টি এবং জেলায় জেলায় দমকল বাহিনী গঠন করা যায় কিনা এই ব্যাপারে প্রশান্তবাবুর সঙ্গে কথাবার্তা বলার দরকার আছে। জেলায় জেলায় যদিও বা এক একটা দমকল আছে কিন্তু গ্রামে গঞ্জে দমকলবাহিনী তৈরি করার প্রয়োজন কারণ রোগ হবার আগেই রোগ প্রতিরোধের দরকার আছে। তাছাড়া আমরা জানি যে আসাম থেকে যে শরনার্থী এসেছে তাদের দায়-দায়িত্ব কেন্দ্রীয় সরকার বহন করতে পারবেনা বলে দিয়েছেন। সুতরাং এই ব্যাপক মানুষের বোঝা এই সরকারকে বহন করতে হবে। বিরোধীরা অনেক কথা বললেন সেই ব্যাপারে আমরা একমত কিন্তু তারমধ্যে একজনও বললেন না যে রিলিফের ব্যাপারে কেন্দ্রীয় সরকার কোনও দায়-দায়িত্ব পালন করছেন না। আসামের শরনার্থী প্রসঙ্গে কেন্দ্রীয় সরকার যে কোনও দায়-

দায়িত্ব পালন করেন নি সেই ব্যাপারে কেউ বলেননি। পরিশেষে একটি কথা বলি এম.এল.এ.দের শাড়ি দেওয়ার ব্যাপারে অত্যন্ত নিম্নমানের কাপড় বিলি করতে হয়। এই কাপড়ের কোটাটার পরিমাণ আরও বাড়ানো দরকার এবং কাপড়ের কোয়ালিটি আরও ভালো হওয়া দরকার। এই কাপড় বিলি বন্টন করতে খুব অসুবিধা সৃষ্টি হয় অধিকাংশ ক্ষেত্রে দেখা যায় ধুতি ছেঁড়া তখন খুব মুশকিলে পড়তে হয়। তাছাড়া কাপড়ের কোয়ান্টিটি যথা ২৫০-র জায়গায় ৫০০ করলে ভালো হয় তাহলে আমাদের পক্ষে সুবিধা হয়। এই বলে যে ব্যয়বরাদ্দ উত্থাপন করেছেন পরবর্তি সময়ে আশা করব আরও ব্যয়বরাদ্দ বাড়াবেন। ৫ কোটি মানুষের জন্য ১১ কোটি টাকার ব্যয়বরাদ্দ দিয়ে কিছুই হয়না, আরও অর্থসংস্থানের প্রয়োজন আছে। এই বলে ব্যয়বরাদ্দকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীমতী নিরুপমা চ্যাটার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এতক্ষণ ধরে বিরোধীদলের সদস্য এবং সরকারি দলের সদস্যদের বক্তৃতা শুনলাম। আমি এই প্রসঙ্গে কয়েকটি কথা বলতে চাই প্রাকৃতিক দুর্যোগ জনিত যে ভয়াবহ অবস্থা আজকে পশ্চিমবঙ্গ কেন সারা ভারতবর্ষব্যাপী যে অবস্থার সৃষ্টি হয়েছে তার মূল কারণ হচ্ছে স্বাধীনতার পরে আমাদের দেশে যে পরিকল্পনা হয়েছে সেই পরিকল্পনায় ভুল থাকার জন্য আজকে আমরা সবাই ভুগছি। আজকে যে পরিকল্পনা আমরা দেখছি সেই পরিকল্পনা বাস্তবমুখী করা হয়নি যার ফলে দেখতে পাচ্ছি যে নদনদী সমস্ত নষ্ট হয়ে গেছে, বনভূমি নষ্ট করে দেওয়া হয়েছে। যেভাবে এই পরিকল্পনাগুলি করার দরকার ছিল সেইভাবে পরিকল্পনাগুলি করা হয়নি। আজকে যেখানে বিজ্ঞানের এত উন্নতি হয়েছে, মানুষ চাঁদে যাচ্ছে সেখানে এই ভুল পরিকল্পনা নেওয়ার জন্য আজও আমাদের আল্লা জল দাও, পানী দাও করে বসে থাকতে হয়। এরচেয়ে লজ্জার আর কি হতে পারে? আজকে যে এই অতিরিক্ত ঝড় এবং অতিরিক্ত বন্যা হচ্ছে তারমূল কারণ হচ্ছে কংগ্রেস সরকারের বনভূমি নষ্ট করে দেওয়ার জন্য। সুপরিকল্পিতভাবে এই পরিকল্পনা করা হয়েছে যাতে গরিব মানুষদের আরও ভিক্ষা করতে হয়। এই পরিকল্পনা যে কতখানি ব্যর্থ হয়েছে তার প্রমাণ হচ্ছে দামোদর পরিকল্পনা করা। সমস্ত বনভূমি নষ্ট করে এই পরিকল্পনা করা হয়েছে। এই অবস্থার মধ্যে দাঁড়িয়ে ত্রাণ মানুষকে বাঁচাবে তা হয় না এবং কখনোই এইভাবে বাঁচাতে পারেনা। এই সমাজ ব্যবস্থায় যেখানে অর্ধেক মানুষ দারিদ্র সীমার নিচে দাঁড়িয়ে আছে, সেখানে আমরা কি দেখতে পাচ্ছি দেখতে পাচ্ছি দিনের পর দিন এমন ঝড় দেখছি যা কোনওদিন দেখিনি, আমাদের পূর্বপুরুষরাও দেখেন নি। এখন যে ঝড় আমরা দেখতে পাই সেই জিনিস দেখে ৮০ বছরের বৃদ্ধরা বলছেন এই জিনিস আমরা কোনওদিন দেখিনি। এর মূল কারণ হচ্ছে আমাদের দেশে প্রাকৃতিক বিপর্যয় যে হচ্ছে তার আসল কারণ হচ্ছে পরিকল্পনার ত্রুটি। ভুল পরিকল্পনা গ্রহণ করার জন্য এসব হচ্ছে, কোনও বাস্তবমুখী পরিকল্পনা গ্রহণ করা হয়নি। বড়লোকের ছেলেদের বসিয়ে কোনও পরিকল্পনা হতে পারেনা।

যদি নিচ থেকে পরিকল্পনা নেওয়া হয় তাই বামফ্রন্ট সরকার সে ক্ষেত্রে সিদ্ধান্ত নিয়েছে ব্লক লেভেলে পরিকল্পনা হওয়া দরকার। ব্লক লেভেলে যদি পরিকল্পনা নেওয়া হয় তাহলে কোথায় খালকাটা হবে, কোথায় নালা তৈরি হবে, কোথায় কি করা হবে তা যদি ঠিক না থাকে শুধু উপর থেকে কয়েকটি নদী পরিকল্পনা করে, রাস্তার পরিকল্পনা করে আমাদের দেশকে উ‌দ্ধার করা যায় না। সেইজন্য আমরা মনেকরি এই যে প্রাকৃতিক দুর্যোগ, এর মূল

[25th. April, 1986]

কারণ উপর দিকে। আজকে বলা হচ্ছে অগ্নিকান্ড বেড়েছে, কেন অগ্নিকান্ড বেড়েছে, তার মূল কারণ যদি মূল্যায়ন করে দেখি বা সূত্রগুলি যদি খোঁজ করে দেখি তাহলে আমরা দেখব অনেক রকমের কারণ এরমধ্যে রয়েছে। যদিও আজকে আমরা এই ভয়াবহ অবস্থা থেকে বেরিয়ে আসার জন্য চেষ্টা করছি। তবুও বামফ্রন্ট সরকার যেখানে বন্যা হচ্ছে, খরা হচ্ছে, অতিবৃষ্টি হচ্ছে অগ্নিকান্ড হচ্ছে সেখানে যাওয়ার জন্য চেষ্টা করছে এবং তারা তাদের সীমিত ক্ষমতার মধ্যে দাঁড়িয়েই সেই চেষ্টা করছে। আমরা জানি যে, যেখানে ঝড় হচ্ছে, নদীতে বা সাগরে যখন মৎস্যজীবীরা যেতে গিয়ে যখন মারা যাচ্ছে তখন তাদেরকে আমরা সাহায্য করেছি। এটা তো আগে ছিল না, আজকে তারাই বলছেন আগে বন্যায় কিভাবে মোকাবিলা হত। মুষ্টিমেয় কয়েকজন লোককে দয়া করার নাম করে তারা কিছু আত্মসাত করত। আর বামফ্রন্ট সরকার দয়া করার নাম করে আত্মসাত করে না। বামফ্রন্ট সরকার প্রত্যেক জায়গায় কেন্দ্রীয় কমিটি করে দিয়েছে, যে কমিটির মাধ্যমে আমরা জানতে পারি যে আমরা কতখানি বন্যায় কাজ করি, খরায় কাজ করি। আমরা জানি যখন বন্যা হয়, ঝড় হয়, দাঙ্গা লাগে তখন কিছু স্বার্থান্বেষী লোক এসে হাজির হয়ে যায়, তারা বলে আমাকে কিছু টাকা দাও, আমাদের কিছু দাও এই বলে ডি.এম. কিংবা এস.ডি.ও.র কাছ থেকে নেবার চেষ্টা করে। আমরা কিন্তু সঠিকভাবে সবকিছু করেছি যাতে করে ওলটপালট কিছু না হয় সেই জন্যই তো আমরা কমিটি করেছি। সেইজন্যই তো আমরা এই জিনিসগুলিকে চেক-আপ করি। সেইজন্য আমরা মনেকরি এই ব্যাপারে আমরা সঠিকভাবে সমস্ত প্রাকৃতিক দুর্যোগজনিত কারণগুলি মোকাবিলা করতে পারছি। আজকে সারা ভারতবর্ষে বিচ্ছিন্নতাবাদী স্লোগান তুলে দাঙ্গা লাগাবার চেষ্টা হচ্ছে, বামফ্রন্ট সরকার তাদের সীমিত ক্ষমতার মধ্যে দাঁড়িয়ে ব্যবসায়ী যারা দেশ থেকে এসেছে তাদেরকে বাঁচাবার চেষ্টা করছে। কেন্দ্রীয় সরকারের কাছে সদস্যদের এই কথা বলা উচিত ছিল যে আজকে সারা ভারতবর্ষে বিচ্ছিন্নতাবাদী ঐক্যকে যারা নষ্ট করে দিচ্ছে, বিদেশ থেকে যারা এসেছে বাঁচার জন্য আমাদের কাছে তাদের টাকা দিচ্ছে না, সেই টাকাটা বলুন, যাতে আমরা সবাই মিলে সেই টাকাটা আদায় করতে পারি। এইজন্য এই কথাটা তাদের বলা উচিত ছিল। কিন্তু তারা তা উল্লেখ করেন নি। আজকে বামফ্রন্ট সরকার বিচ্ছিন্নতাবাদী দাঙ্গার মধ্যে যারা পড়ে তাদেরকে বাঁচাবার জন্য দায়িত্ব বামফ্রন্ট সরকার নিয়েছে এবং সীমিত ক্ষমতার মধ্যে থেকে তারা এই চেষ্টা চালাচ্ছেন। অপরদিকে মাননীয় সদস্যরা বলেছেন রিলিফ ম্যানুয়াল সম্বন্ধে রিলিফ ম্যানুয়াল যেটা আমরা তৈরি করেছি তাতে দেখা যাচ্ছে যে সাড়ে ৫ শত কোটি টাকা দরকার। সেই সাড়ে ৫ শত কোটি টাকা আমাদের রাজ্য সরকারের একটি দপ্তরকে দেওয়া সম্ভব নয়। আমরা ঠিক করেছি কতগুলি গ্রাম পঞ্চায়েতকে দীর্ঘদিন সার্ভে করে যেমন, বাঁকুড়া ও পুরুলিয়ার পঞ্চায়েতে সার্ভে করেছি এইরকম তিনটি জায়গায় সার্ভে করেছি সেই এলাকায় যেটা ম্যানুয়াল তৈরি করা হয়েছে, বিভিন্ন বিশিষ্ট এম.এল.এ. যারা জনপ্রতিনিধি এবং কোনও সংগঠনের প্রতিনিধি, যারা ৫ বছর ধরে ছিলেন তারা যখন সেটা তৈরি করেছিলেন তখন আমরাও চেষ্টা করছি যে কিভাবে এটাকে কার্যকরি করা যায়। অপরদিকে মাননীয় বিরোধী সদস্যরা একটি কথা বললেন যে, আমরা ত্রাণ নিয়ে নাকি দলবাজি করি। ত্রাণ নিয়ে নাকি ভোট হয়, আমরা কখনই বিশ্বাস করিনা। যারা ত্রাণ নিয়ে ভোট করে তারাই আজকে দেখতে পাচ্ছেন যে কি অবস্থা তাদের হয়েছে। ত্রাণ নিয়ে কখনই ভোট হয়না। সেইজন্য আমরা মনেকরি যে, আজকে এই

ত্রাণ নিয়ে যে ভোটের কথা বলা হচ্ছে এটা দলবাজির কথা, এটা সঠিক কথা নয়। এটা তারা করেন বলেই এই কথা উল্লেখ করেছেন। অপরদিকে আজকে তারা বলছেন যে আমরা নাকি কনট্রাক্টার দিয়ে রিলিফের কাপড়, জামা কেনাই। আমরা তো বন্ধ করে দিয়েছি এই কথা মাননীয় বিরোধী সদস্যরা কেন বলতে পারলেন না বুঝতে পারছি না। কাপড় দেওয়া হচ্ছে এই কথা তারা বলেছেন, আমরা বলছি যে কাপড় দেওয়া হচ্ছে, কিন্তু সেটা তো আপনাদের পক্ষ থেকেই গতবারে বলা হয়েছিল যে ৮ হাতি কাপড় দেওয়া হোক। আমরা বলছি গরিব মানুষ বলেই কি তাদের ছোট করে দেখছেন যে ৮ হাতি কাপড় হবে? আজকে বলা হচ্ছে এটা নাকি নিম্ন মানের। কিন্তু আমি বলব সদস্যরা যদি একটা নিম্ন মানের কাপড় আপনাদের কাছে এনে দেখাতে পারতেন তাহলে আমরা নিশ্চয় স্বীকার করতাম। তন্তুজ আর তন্তুশ্রী থেকে আমরা কাপড় দিয়েছি। সেইজন্য বলছি যদি বলেন যে আমরা কন্ট্রাক্টারদের কাছ থেকে কাপড় নিয়েছি তাহলে বলব এটা সঠিক নয়। আমি আশা করব এমন কি যে সমস্ত জামা তৈরি হয়েছে সেগুলি প্রত্যেকটি জেলা পরিষদকে দিয়েছি। আমরা এই সমস্তগুলি মেয়েদের মহিলা সমিতির মাধ্যমে তৈরি করেছি। সেইজন্য আমি বলব এখানে যে বাজেট আমি পেশ করেছি তাকে সমর্থন জানানোর জন্য এবং মাননীয় বিরোধী সদস্যরা যে কথা বলেছেন তার বিরোধিতা করে এবং সমস্ত ছাঁটাই প্রস্তাবকে ছাঁটাই করে আমার বক্তব্য শেষ করছি।

[3-40 — 4-15 P.M. including Adjournment]

The motions Shri Kashinath Mishra and Shri Abanti Mishra that the amount of Demand be reduced by Rs.100/- were then put and lost.

The motion of Shrimati Nirupama Chatterjee that a sum of Rs.11,87,50,000 be granted for expenditure under Demand No. 47, Major Head : "289—Relief on Account of Natural Calamities". (This is inclusive of a total sum of Rs.6,00,00,000 already voted on account in March, 1986.), was then put and agreed to.

(At this stage the House was adjourned till 4.15 p.m.)

(After Adjournment)

[4-15 — 4-25 P.M.]

**Demand No. 36**

Major Heads : 280-Medical and 480-Capital Outlay on Medical

**Dr. Ambarish Mukhopadhyay :** Mr. Deputy Speaker, Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 1,68,52,58,000 be granted for expenditure under Demand No.36, Major Heads : "280-Medical and 480-Capital Outlay on Medical".

(This is inclusive of a total sum of Rs.42,13,20,000 already voted on account in March, 1986.)

**Demand No. 37**

Major Head : 281-Family Welfare

**Dr. Ambarish Mukhopadhyay :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs.26,53,95,000 be granted for expenditure under Demand No.37, Major Head : "281-Family Welfare".

(This is inclusive of a total sum of Rs.6,63,50,000 already voted on account in March, 1986.)

**Demand No. 38**

Major Head : 282-Public Health, Sanitation and Water Supply (Excluding Prevention of Air and Water Pollution and Sewerage and water supply)

**Dr. Ambarish Mukhopadhyay :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs.27,92,22,000 be granted for expenditure under Demand No.38, Major Head : "282-Public Health, Sanitation and Water supply (Excluding Prevention of Air and Water Pollution and Swerage and Water supply)".

(This is inclusive of a total sum of Rs.6.98,10,000 already voted on account in March, 1986.)

The Printed Speech of Dr. Ambarish Mukhopadhyay is taken as read.

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

মাননীয় রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে, ৩৬ নং দাবির অন্তর্গত মুখ্যখাত "২৮০-চিকিৎসা" এবং "৪৮০-চিকিৎসা সম্পর্কে মূলধন বিনিয়োগ" বাবদ ব্যয়নির্বাহের জন্য ১৬৮ কোটি ৫২ লক্ষ ৫৮ হাজার টাকা (এ বছরের ভোট-অন-অ্যাকাউন্ট মাধ্যমে ইতিমধ্যে মঞ্জুরীকৃত মোট বরাদ্দ ৪২ কোটি ১৩ লক্ষ ২০ হাজার টাকা সমেত) মঞ্জুর করা হোক।

মাননীয় রাজ্যপালের সুপারিশক্রমে আমি এই প্রস্তাব করছি যে, ৩৭ নং দাবির অন্তর্গত মুখ্যখাত "২৮১-পরিবার-কল্যাণ" বাবদ ব্যয়নির্বাহের জন্য ২৬ কোটি ৫৩ লক্ষ ৯৫ হাজার টাকা (এ বছরের ভোট-অন-অ্যাকাউন্ট মাধ্যমে ইতিমধ্যে মঞ্জুরীকৃত মোট বরাদ্দ ৬ কোটি ৬৩ লক্ষ ৫০ হাজার টাকা সমেত) মঞ্জুর করা হোক।

মাননীয় রাজ্যপালের সুপারিশক্রমে আমি আরও প্রস্তাব করছি যে, ৩৮ নং দাবির অন্তর্গত মুখ্যখাত "২৮২-জনস্বাস্থ্য, অনাময় ও জল সরবরাহ (বায়ু ও জল দূষণ নিবারণ এবং পয়ঃপ্রণালী ও জল সরবরাহ ব্যতিরেক)" বাবদ ব্যয়নির্বাহের জন্য ২৭ কোটি ৯২ লক্ষ ২২ হাজার টাকা (এ বছরের ভোট-অন-অ্যাকাউন্ট মাধ্যমে ইতিমধ্যে মঞ্জুরীকৃত মোট বরাদ্দ

৬ কোটি ৯৮ লক্ষ ১০ হাজার টাকা সমেত) মঞ্জুর করা হোক।

মহাশয়, বিগত আর্থিক বছরে দারিদ্র এবং বঞ্চনা মন্দীভূত হওয়ার কোনও লক্ষণ দেখা যায়নি এবং দ্রব্যমূল্য বৃদ্ধি এবং বেকারি ভারতবর্ষের অধিকসংখ্যক খেটেখাওয়া মানুষ, কৃষিকর্মে নিযুক্ত শ্রমিক, কৃষকসম্প্রদায় এবং শহরের গরিব এবং মধ্যবিত্ত মানুষের জীবন ধারণের মানের আরও ক্ষয়সাধন করেছে।

সপ্তম পঞ্চবার্ষিক পরিকল্পনায়ও দারিদ্র সীমার নিচে যে-সব মানুষ আছেন তাদের পুষ্টির মান উন্নতির কোনও তাৎপর্যপূর্ণ আশা দেখাচ্ছে না।

ভারত সরকারের দারিদ্র দূরীকরণ কর্মসূচি একটি সাহসী সূচনা মাত্র, কিন্তু সমস্যাকে ইহা স্পর্শ করতে পারবে বলে মনে হয় না।

মুদ্রাস্ফীতি ও জীবন ধারণের ব্যয় সূচক বৃদ্ধি পাওয়ায় বর্তমান কেন্দ্রীয় সরকারের প্রথম বর্ষপূর্তির পূর্বেই মাঝারি আয়ের আওতাভুক্ত ব্যক্তিদের আশা-আকাঙ্ক্ষাগুলি মিথ্যায় পর্যবসিত হয়ে গেছে।

বেশি বলার দরকার হয় না যে, স্বাস্থ্যের মূল উপাদানগুলি যথা—খাদ্য, বাসস্থান, সুরক্ষিত পানীয় জল, পরিচ্ছন্নতা, শিক্ষা ইত্যাদি দেশের সামাজিক-আর্থনীতিক পরিবেশের সঙ্গে প্রত্যক্ষভাবে জড়িত এবং কোনওরূপ বাহ্যিক পরিমাণ দিয়ে জীবনমানের গুণগত পরিবর্তন আনা যায়না।

এই পরিপ্রেক্ষিতে কেন্দ্রীয় সরকারের দুরভিসন্ধিমূলক ক্রিয়াকলাপের মুখে দাঁড়িয়েও পশ্চিমবঙ্গ সরকার তাদের অক্লান্ত কর্মধারা ও সক্রিয় সহযোগিতার দ্বারা সকল কাজে জনসাধারণকে সামিল করে বর্তমান নিকৃষ্ট অবস্থা থেকে যথাসম্ভব উৎকৃষ্ট ফললাভের চেষ্টা করে যাচ্ছে। বিগত পাঁচ বৎসরের প্রত্যেকটিতেই সারা ভারতের তুলনায় এই রাজ্যে মাথাপিছু আয়ের উচ্চতর হারই এর প্রকৃষ্ট উদাহরণ।

বস্তুত, ভূমি সংস্কার, বর্গাসংক্রান্ত কাজের সফল রূপায়ণ, চাষীকে বিনামূল্যে জমি বিতরণ এবং এন পি ই পি, ডি পি এ পি, আর এল ই জি পি, আই আর ডি পি-এর মত গ্রামীণ উন্নয়ন কর্মসূচিগুলি গ্রামের দরিদ্র জনগণের প্রতি প্রযুক্ত হওয়ায় জনস্বাস্থ্যের মান উন্নয়নে সাহায্য করেছে।

কুটির ও ক্ষুদ্রশিল্প, ক্ষুদ্রসেচ, মৎস্য ও পশুপালন দপ্তরগুলি গ্রামীণ মানুষকে দারিদ্র্যের নিগড় থেকে কিছু পরিমাণে মুক্ত করতে পেরেছে।

কালেকটিভ বার্গেনিং বা দাবি আদায়ে শ্রমজীবী মানুষের সঙ্ঘবদ্ধ প্রয়াস এবং গণতান্ত্রিক আন্দোলনের মাধ্যমে কৃষি ও শিল্প শ্রমিকদের আয় বৃদ্ধি করে অবস্থার অনেক উন্নতি করা গেছে।

দশম শ্রেণী পর্যন্ত রাজ্যানুযায়ী অথবা অরাজ্যানুযায়ী অবৈতনিক বিশ্বজনীন শিক্ষার কর্মসূচি তফসিলভুক্ত জাতি ও উপজাতিদের জন্য বিশেষ উৎসাহব্যঞ্জক সাহায্য স্বাস্থ্য সচেতনতা এবং স্বাস্থ্য শিক্ষার দিকে পরিচালিত করে।

পশ্চিমবঙ্গে বিধিবদ্ধ এবং সংশোধিত নির্দিষ্ট পরিমাণ বরাদ্দ পদ্ধতি চাল, গম, চিনি এবং আরও অন্যান্য প্রয়োজনীয় ভোগ্যপণ্য যেমন ডাল, রেপসিড তেল, সাজবার জিনিস এবং কাপড়কাচা সাবান প্রভৃতির নির্ব্যাঘাত সরবরাহ করে চলেছে এবং তার ফলে প্রয়োজনীয় দ্রব্যাদির মূল্য একটা সীমিত সীমার মধ্যে রাখা গিয়েছে।

কৃষিশ্রমিক, দরিদ্র এবং মধ্যবিত্ত কৃষক ও শ্রমজীবী লোকেদের শারীরিক যত্নের উপর গুরুত্ব ও শ্রেষ্ঠত্ব দেওয়া হয়েছে। স্বাস্থ্য এবং রোগশূন্যতা কর্মের উৎপন্ন দ্রব্যের পরিমাণ বাড়িয়ে এবং অনুপস্থিতির পরিমাণ কমিয়ে উৎপাদনে সাহায্য করে এই ধারণা বাড়তি উদ্যম লাভ করেছে।

মহাশয়, স্বাভাবিক কারণেই আমরা প্রতিষেধক ও উন্নতিমূলক এবং পুনর্বাসনমূলক জনস্বাস্থ্য সেবার উপর বেশি গুরুত্ব আরোপ এবং গত বছর মহামারী নিবারণ করতে সমর্থ হয়েছি।

আইনের বিচারালয়ে বহুদিনের চেষ্টার ফলে আমরা "মালটিপারপাস হেলথ ওয়ারকারস স্কীম" চালু করতে সমর্থ হয়েছি এবং পল্লী এলাকায় স্বাস্থ্যের প্রাথমিক প্রয়োজনীয়তার দিকে যত্ন নেওয়ার জন্য প্রতিশ্রুতিবদ্ধ হয়েছি। সাংগঠনিক খুঁটিনাটির কাজও সম্পন্ন হয়েছে।

মাতৃত্ব এবং শিশুকল্যাণ হল আমাদের সমস্ত কর্মপদ্ধতির মূল লক্ষ। সর্বভারতীয় গড়ের তুলনায় প্রসূতি এবং শিশু মৃত্যুর হার বহুলাংশে কমানো হয়েছে।

উপকেন্দ্র স্থাপন করে এবং হেলথ গাইড ও নানার্থসাধক কর্মীদের সেবার মাধ্যমে গ্রামের অভ্যন্তরে দরিদ্র থেকে দরিদ্রতম জনসাধারণের স্বাস্থ্যের যত্ন নেওয়ার ভিত্তিকে সম্প্রসারিত করে, তা পাহাড়ের চূড়ায় বা সুন্দরবনের গভীর জঙ্গলেই হউক, আমরা এখন প্রতিটি ব্যক্তি ও প্রতিটি পরিবারকে নিবারণমূলক এবং নিরাময়মূলক প্রাথমিক স্বাস্থ্য ব্যবস্থার সুযোগ পৌঁছে দিতে পারি এবং তাদের স্বাস্থ্য-শিক্ষা ও সীমিত পরিবার সম্বন্ধে উপদেশ দিতে পারি।

এই লক্ষকে আরও ফলপ্রসূ করার জন্য আমরা মাতা ও শিশুর কল্যাণ এবং জনসংখ্যা নিয়ন্ত্রণ সম্পর্কিত কতকগুলি বিশেষ প্রকল্প ও নিবিড় কর্মসূচি শুরু করেছি।

চারটি জেলার জন্য ইন্ডিয়া পপুলেশন প্রোজেক্ট-৪ নামে যে স্বাস্থ্য প্রযত্ন গ্রহণ করা হয়েছে তার সুফল ভালভাবে মানুষের মধ্যে পৌঁছে দেবার উদ্দেশ্যে প্রয়োজনীয় সাংগঠনিক কাঠামো গড়ে তুলতে আমরা শুরু করেছি।

চিরবঞ্চিত শহরাঞ্চলের ২০ লক্ষ মানুষের স্বাস্থ্যরক্ষার ব্যবস্থাকে জোরদার করার উদ্দেশ্যে সি ইউ ডি পি-৩-এর অধীনে প্রয়োজনীয় সাংগঠনিক কাঠামো আমরা গড়ে তুলেছি।

রোগ প্রতিষেধকমূলক-স্বাস্থ্যরক্ষা ব্যবস্থা সম্বন্ধে দৃষ্টিভঙ্গির পরিবর্তন করা হয়েছে এবং যে যে অঞ্চলে যে যে রোগের প্রাদুর্ভাব, তদনুরূপ রাজ্যকে বিভিন্ন অঞ্চলে ভাগ করা হয়েছে; হিসেব করে দেখা গেছে নিবিড় প্রতিষেধক ব্যবস্থা ক্রমবর্ধমান। আমরা মনেকরি এতদ্বারা সংক্রামক ব্যধির প্রকোপ ও প্রসারকে কমিয়ে আনা যাবে।

অবিরাম উৎসাহ প্রদান ও শিক্ষার ফলে ছোট পরিবারের ধারণাকে মানুষ স্বেচ্ছায় গ্রহণ করছে এবং এটা মোটামুটি তাদের পারিবারিক জীবনের অঙ্গ হয়ে উঠেছে।

স্বাস্থ্য-যত্ন প্রচেষ্টার সাফল্য আংশিকভাবে নির্ভর করে পরিচ্ছন্ন জীবনের উপর এবং পরিচ্ছন্নতর চিকিৎসাকেন্দ্র রোগমুক্তির সম্ভাবনার অগ্রদূত হিসেবে কাজ করে। মাঝে মাঝে যে "সাফাই অভিযান" পরিচালনা করা হয় তার জন্যে সর্বস্তরের কর্মচারি, তাদের গণতান্ত্রিক সংগঠনগুলি, ছাত্র-যুব এবং তাদের ইউনিয়ন, গণতান্ত্রিক মহিলা সংগঠন, পরিচালক সমিতি এবং পরিদর্শক কমিটিগুলি বিশেষ প্রশংসার দাবি রাখে। হাসপাতালগুলিকে ধুলো ও নোংরা থেকে দূরে রাখতে হবে এবং এর কোনও বিকল্প নেই। কয়েকটি নাম করে বলা যায়, গত বছর আমরা এস এস কে এম হাসপাতাল, এন আর এস মেডিক্যাল কলেজ-হাসপাতাল, মেডিক্যাল কলেজ-হাসপাতাল, কলিকাতা, হাওড়া জেনারেল হাসপাতাল ইত্যাদিতে ব্যাপকভাবে সাফাই অভিযান চালিয়েছি এবং হাসপাতালগুলিকে বে-আইনি ঘর-বাড়ি থেকে মুক্ত করার জন্য আমাদের আন্তরিক প্রচেষ্টাকে সংবাদপত্র এবং জনগণ উচ্ছ্বসিত প্রশংসা করেছে; এর ফলে আমরা আরও এগিয়ে যাবার প্রেরণা লাভ করেছি।

রোগ-প্রতিষেধক স্বাস্থ্য-যত্ন পদ্ধতির কিছু আধুনিকীকরণ প্রয়োজন যাতে অগ্রসর রোগ নির্ণয় ও বৈজ্ঞানিক পদ্ধতির সঙ্গে খাপ খাইয়ে নিতে পারা যায়। এটা সমান্তরাল কোনও ব্যবস্থা চালু করার ব্যাপার নয়; গ্রামীণ পটভূমিকায় অবস্থিত অন্তত একটি বা দুটি মেডিক্যাল কলেজের প্যাথলজি, ব্যাকটিরিয়লজি এবং ভিরলজি বিভাগগুলিকে শক্তিশালী করার কথাও আমরা ভাবছি; উদ্দেশ্য, সীমাবদ্ধ আকারে হলেও, রোগ প্রতিষেধকমূলক ও নিবারণমূলক স্বাস্থ্য-যত্ন কর্মসূচির মধ্যে সামঞ্জস্য বিধান করা। সুস্থ মানসিকতাও স্বাস্থ্যের অন্তর্গত। আমরা ইতিমধ্যে কয়েকজন বিশেষজ্ঞ নিয়ে এক বিশেষজ্ঞ কমিটি গঠন করেছি। গ্রামাঞ্চলে স্বাস্থ্য সেবা পরিচর্যার সম্প্রসারণ, বর্তমান পরিকাঠামোর সবচেয়ে অনুকূল ব্যবহার গ্রামকেন্দ্রিক প্রবণতার ধারণা জাগিয়ে তোলার জন্য, যাতে ২০০০ সালে সকলের জন্য স্বাস্থ্য এর পূর্বশর্ত এইসব ক্ষেত্রেও আমরা প্রসারিত করতে পারি।

মহাশয়, বিগত চার বৎসরের যথাসাধ্য প্রচেষ্টা ফলপ্রদ হতে শুরু করেছে। প্রাথমিক স্বাস্থ্যসেবা জলের ন্যায় রাজ্যের সর্বত্র বিছিয়ে দেওয়া হয়েছে। উপকেন্দ্রগুলি ও তৃণমূলস্তরের কর্মীবৃন্দ রোগ ও মৃত্যুর নকশার উপর হস্তক্ষেপ করতে আরম্ভ করেছেন। বহুমুখী প্রকল্পের অধীন স্বাস্থ্যকর্মীরা এ সব বর্ধিত সংখ্যায় স্বাস্থ্যসেবার চাহিদা সম্বন্ধে সচেতন হয়েছেন, 'রেফারেন্স পদ্ধতি' ধারণারূপে গড়ে উঠছে। ডাক্তার, প্যারা-মেডিক্যাল কর্মী, নার্স ও গ্রুপ ডি কর্মীদের নিযুক্তিসহ প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রগুলির সংখ্যা ক্রমেই বাড়ছে। গ্রামীণ মহকুমা ও জেলা হাসপাতালগুলিতে কর্মীসংখ্যা বাড়িয়ে, ওষুধ ও যন্ত্রপাতির সরবরাহের অবিচ্ছিন্নতা বজায় রেখে এবং সর্বোপরি আরও বেশি বেশি বিশেষজ্ঞদের নিয়োগের মাধ্যমে স্বাস্থ্যসেবা পরিচর্যার পরিমাণ বৃদ্ধি করা হয়েছে।

হাসপাতালগুলিতে জরুরি সেবা-পরিচর্যা আরও সক্রিয় করার ব্যাপারে আমাদের মনোযোগ আকর্ষিত হয়েছে এবং শম্ভুনাথ পন্ডিত হাসপাতালে ১০০টি শয্যা ও মেডিক্যাল কলেজ হাসপাতালে ৬০টি শয্যা বৃদ্ধি করা হয়েছে। পাশাপাশি মেডিক্যাল কলেজ হাসপাতালেও

অনুরূপ বিষয় যথাযোগ্য বিবেচিত হচ্ছে। হাসপাতালগুলিতে জরুরি প্রয়োজনের দিকে তারও বিচার বিবেচনা ও পরিকল্পিত উপায়ে সতর্কদৃষ্টি আমরা রাখছি এবং এইসব ব্যবস্থা গ্রহণ আমাদের দৃঢ় প্রতিজ্ঞার পরিচায়ক।

কয়েকটি বাছাই করা হাসপাতালে কয়েকটি নির্বাচিত কেন্দ্রে ভীড় এড়াতে এবং আরও কয়েকটি কেন্দ্রে যেগুলি কর্মক্ষমতার নিচুস্তরে চালু আছে, সেগুলির সর্বাধিক অনুকূল ব্যবহার করতে গেলে ঐ হাসপাতালগুলির বহির্বিভাগীয় কাজকর্মের বিজ্ঞানসম্মতভাবে পুনর্গঠন প্রয়োজন। সি ইউ ডি সি-৩, আই পি পি-৪ প্রোজেক্ট ও অন্যান্য নিবারণমূলক ব্যবস্থার সফল রূপায়ণ ছাড়াও বহির্বিভাগীয় কাজকর্মের সময়বৃদ্ধি, অধিগৃহীত সংস্থাগুলিতে যথাযথ কর্মীনিয়োগ এইসব ব্যবস্থা হাসপাতালগুলির ভীড় কমাতে এবং বহির্বিভাগগুলি আরও ভালোভাবে চালু রাখতে আমাদের নিরন্তর মনোযোগ আকর্ষণ করে চলেছে।

**কর্মীনিযুক্তি**

স্বাস্থ্যসেবা পরিচর্যা বিষয়ে কর্মীবল, নিরূপণ, পরিকল্পনা, উন্নয়ন, সতর্ক দৃষ্টি রাখা ও মূল্যায়ন এসব বিষয়ে আমরা এই বছর আরও জোর দিচ্ছি। জাতীয় কর্মী প্রশিক্ষণ প্রকল্পে কর্মীদের প্রশিক্ষণ দেওয়ার পিছনে যে ধারণা ক্রিয়াশীল, তা হল প্রাইভেট সেক্টর ছাড়াও সরকারি সেক্টরের চাহিদা মেটানো ও স্বনিযুক্তি প্রকল্পে উৎসাহ দান। আমরা স্টেট মেডিক্যাল ফ্যাকালটির সুপারিশের ভিত্তিতে কাজ করতে যাচ্ছি এবং কুষ্ঠরোগ সংক্রান্ত স্বাস্থ্যকর্মী মেডিক্যাল টেকনোলজিস্টরা প্রভৃতি—পত্রে কয়েকটির নাম করছি, এঁদের প্রশিক্ষণ দানের সম্ভাব্যতা বর্তমান বছরে খতিয়ে দেখছি। নাম, প্যারা-মেডিক্যাল ও টেকনিক্যাল অ্যাসিস্ট্যান্টদের সংখ্যাবৃদ্ধি ভিত্তিমূলক প্রশস্ত করবে, যা আবার খাড়া উপরদিকে বিস্তারকে রোধ করবে। অতি বিশেষ বিভাগগুলিতে (সুপার স্পেশ্যালিটি) যথাযথ কর্মী নিয়োগের মাধ্যমে ঘাটতি ক্ষেত্রগুলিকে পরিকল্পিত উপায়ে সাজাতে হবে, আমরা সেদিকে এগোচ্ছি। কাঁচা বয়সেই ওদের ধরো, লালিত করো এবং প্রতিষ্ঠানগুলির সঙ্গে একাঙ্গ হয়ে ওদের বিকশিত হতে দাও—এ বিষয়ে এটাই আমাদের পথ-প্রদর্শকী নীতি।

**অবিরত প্রথাবহির্ভূত চিকিৎসাবিদ্যা শিক্ষা**

চিকিৎসা সেবায় নিযুক্ত ও স্বাস্থ্যকর্মীবৃন্দ যাঁরা অত্যুত্তম স্বাস্থ্যসেবা কেন্দ্রগুলি থেকে দূরে কাজ করেন, তাঁদের চিকিৎসা বিজ্ঞান ও প্রযুক্তির নিবারণমূলক ও নিরাময়মূলক অগ্রগতির বিষয়ে এবং একই সাথে সামাজিক ও অর্থনৈতিক অসামর্থ্যের জন্য রোগ ও মৃত্যুর নক্সার সঙ্গে সরাসরি যুক্ত রোগগুলির নিবারণমূলক ও নিরাময়মূলক বিষয়ে অগ্রাধিকার চেতনা ও সমষ্টি প্রবণতা জাগিয়ে দেওয়ার ব্যাপারে অবিরত চিকিৎসাবিদ্যা শিক্ষা অতীব প্রয়োজনীয়। এখানেও আমরা শুরু করতে চাইছি এবং প্রথিতযশ চিকিৎসা বিজ্ঞানীদের নিয়ে গঠিত একটি টাস্ক ফোর্স এই কাজে ইতিমধ্যেই ব্রতী হয়েছেন।

শুরুতে আমরা নিম্নোক্ত বিষয়গুলির ওপর সর্বাধিক গুরুত্ব আরোপ করতে মনস্থ করছিঃ

(১) সংক্রামক রোগবীজ ঘটিত ব্যাধিগুলির নিরাময় তত্ত্বাবধানে কর্মসূচি গ্রহণ;

(২) ঘিঞ্জি ও বস্তি এলাকায় বসবাসকারি জনসাধারণের পুষ্টির মানের পর্যালোচনা

এবং পুষ্টির মানোন্নয়নের উদ্দেশ্যে ব্যবস্থা গ্রহণ;

(৩) উদর সংক্রান্ত পীড়া নিয়ন্ত্রণ তত্বাবধান;

(৪) কালা জ্বরের প্রতিরোধ এবং চিকিৎসা প্রণালীর পর্যালোচনা;

(৫) হেলমিন্থিক রোগগুলির পর্যালোচনা।

আমার স্থির বিশ্বাস, জনস্বার্থে গৃহীত এ সমস্ত ব্যবস্থাই সংশ্লিষ্ট এলাকার মানুষের প্রচুর উপকারে আসবে।

**অত্যাবশ্যক ওষুধ**

বিগত চার বৎসরে কেন্দ্রীয় সরকারের নিকট ভেষজনীতি সংক্রান্ত আমাদের প্রস্তাব এবং কেন্দ্রীয় সরকারের জাতীয় কাউন্সিল কর্তৃক একটি জাতীয় ভেষজনীতি প্রণয়নের জন্য আমাদের ক্রমাগত প্রচেষ্টা সর্বস্তরে গভীর আগ্রহের সৃষ্টি করেছে। কেবলমাত্র আমরাই হাসপাতালগুলির বহির্বিভাগ ও অন্তর্বিভাগে সূক্ষ্ম এবং সূক্ষ্মতর বিশেষ জ্ঞানের সমন্বয়ে সমৃদ্ধ চিকিৎসা ব্যবস্থা প্রবর্তনের জন্য অত্যাবশ্যক এবং জীবনদায়ী ওষুধের একটি তালিকা প্রণয়ন করেছি এবং বিশ্বস্বাস্থ্য সংস্থা ও হাতি কমিটির সুপারিশের বিস্তীর্ণ কাঠামো, নির্জোট সম্মেলনে গৃহীত প্রস্তাব এবং কিউবা, বাংলাদেশ বা এ ধরনের দেশগুলির অভিজ্ঞতার কথা স্মরণে রেখে সংশ্লিষ্ট সব কিছুকে বিশেষজ্ঞদের সমষ্টিগত জ্ঞানের আলোকে কমবেশি ঐক্যবদ্ধ করতে পেরেছি আমাদের লক্ষ্য পূরণে। অবশ্য কেন্দ্রীয় সরকার একটি বিজ্ঞানভিত্তিক ভেষজনীতি গ্রহণ করলেই কেবলমাত্র আমাদের প্রচেষ্টা সার্থক হতে পারে এবং তখনই কেবলমাত্র আমরা যান্ত্রিকীকরণ কিংবা বহুজাতিক ও একচেটিয়া সংস্থার শোষণের মতো পরিস্থিতি নিয়ন্ত্রণে এনে একটি সুষ্ঠু বন্টন ব্যবস্থার সহায়তায় দেশের সুদূরতম প্রান্তে অত্যাবশ্যক এবং জীবনদায়ী ওষুধ তাদের বর্গীয় নামে এবং সরকারি আর্থিক সহায়তায় কম দামে পৌঁছে দিতে পারি। আমাদের বার বার প্রচেষ্টা চালিয়ে যেতেই হবে।

আমরা ওষুধ প্রস্তুতকারী সংস্থাগুলির গুণগত মান কিংবা তাদের উৎপাদিত ওষুধের উৎকর্ষ বিসর্জন না দিয়েই তাদের সংখ্যা ক্রমাগত বাড়াতে সমর্থ হয়েছি এবং আপনি জেনে খুশি হবেন যে এ ব্যাপারে গত তিন দশকে হারানো পশ্চিমবাংলার উদ্যম আমরা ফিরিয়ে আনতে বদ্ধপরিকর এবং কেবলমাত্র ওষুধ প্রস্তুতকারী সংস্থাগুলির সংখ্যার ভিত্তিতে এই মুহূর্তে আমাদের স্থান দ্বিতীয়, ঠিক মহারাষ্ট্রের পরেই। ১৯৭৭ সালে যেখানে উৎপাদক সংস্থাগুলির সংখ্যা ছিল ১৩,০০০ বর্তমানে তা কমপক্ষে দ্বিগুণ হয়েছে এবং বিক্রয়কারী সংস্থাগুলির সংখ্যাও ১৯৭৭ সালে ১৩,০০০-এর জায়গায় বর্তমানে প্রায় ৩০,০০০-এ দাঁড়িয়েছে।

**খাদ্যে ভেজাল প্রতিরোধ**

খাদ্যদ্রব্যে ভেজাল প্রতিরোধের বিষয়টি আমাদের গভীর মনোযোগ আকর্ষণ করেছে। আমরা নগর উন্নয়ন দপ্তর, খাদ্য ও সরবরাহ দপ্তর এবং পুলিশ দপ্তরের সক্রিয় সহায়তায় এবং সহযোগিতায় একটা নির্দিষ্ট কর্মসূচি অনুযায়ী কাজ করে চলেছি। আমরা আমাদের নির্দিষ্ট কর্মক্ষেত্র চিহ্নিত করেছি এবং প্রচন্ড উদ্যমে এগিয়ে যেতে চাই। তা সত্ত্বেও আমরা মনেকরি

কেন্দ্রীয় সরকারেরই এ ব্যাপারে প্রধান দায়িত্ব নেওয়া উচিত, অন্তুতপক্ষে এ সংক্রান্ত খরচের বেশির ভাগ অংশই তাদের বহন করা উচিত এবং যাতে একটি আধুনিক পরীক্ষাগার রাখা যায় সেই কারণে আধুনিকতম উন্নতমানের যন্ত্রপাতি দেওয়া উচিত।

**পথ্য**

মূল্যবৃদ্ধিজনিত সমস্যায় পথ্য সরবরাহ বিঘ্নিত হচ্ছে। তা সত্ত্বেও, নিপুণ সংরক্ষণ, দায়িত্ব বন্টন এবং সংশ্লিষ্ট সকলের বিশেষ করে ম্যানেজিং বোর্ডগুলির অতন্দ্র তত্বাবধানে কিছুটা উন্নতি পরিলক্ষিত হচ্ছে এবং পূর্বের হারে বরাদ্দ অর্থেই কাজ চালানো যাচ্ছে। বর্তমান বছরে পথ্যের জন্য নির্দিষ্ট অর্থ হারের বৃদ্ধির ব্যাপারটা আমাদের মাথায় এসেছে এবং এ ব্যাপারে আমরা কাজ করছি। যাইহোক, সরকারের বিভিন্ন বিভাগ, অধিগৃহীত সংস্থা এবং সমবায়গুলি এই চ্যালেঞ্জ মোকাবিলায় আমাদের প্রভূত সহায়তা করেছে।

**মেরামতি ও সংরক্ষণ**

বর্তমান বৎসরে যন্ত্রপাতির সংরক্ষণ ও মেরামতিতে কিছুটা উন্নতি পরিলক্ষিত হচ্ছে এবং এ সংক্রান্ত সমস্ত বিষয় পর্যালোচনার জন্য আমরা একটি কমিটি গঠন করেছি। কমিটির সুপারিশের ভিত্তিতে এ ব্যাপারে আমাদের কার্যসূচি পরিচালিত হবে।

অ্যাম্বুলেন্স ও অন্যান্য গাড়িগুলির সংখ্যাবৃদ্ধি দরকার এবং এ বছর আমরা সাধ্যমত সংখ্যাবৃদ্ধি করব। গাড়িগুলির সংস্কারের ব্যাপারে যথেষ্ট উন্নতি পরিলক্ষিত হয়েছে, তবু আরও বেশি উন্নতি সম্ভব। এ ব্যাপারে ভালভাবে দৃষ্টি দেওয়া হবে।

**রক্তদান**

নূতন নিযুক্ত রক্ত ব্যাঙ্কগুলি আমাদের দপ্তরে এ সম্পর্কে সচেতনতার কথা নিশ্চয় জানাবে, তবু সারা দেশের প্রয়োজন মেটানো এখনও সম্ভব নয়। স্বেচ্ছা রক্তদান বেড়েছে বেশ এবং সেই সঙ্গে রক্তদান কেন্দ্রের সংখ্যা এবং রক্তদাতার সংখ্যাও বেড়েছে। এক্ষেত্রে আমরা আরও সচেষ্ট হবার প্রস্তাব রাখছি।

**চিকিৎসা শিক্ষা (মেডিক্যাল এডুকেশন)**

গত আর্থিক বছরের শেষদিকে নর্থ বেঙ্গল মেডিক্যাল কলেজকে ভারতীয় চিকিৎসা পর্ষদ স্বীকৃতি দিয়েছে বলে জানা গেছে এবং আরও জানা গেছে যে, উক্ত মেডিক্যাল কলেজকে উপযুক্ত শিডিউলের অন্তর্গত করার জন্য পর্ষদ সুপারিশ করেছে। গত বছরে বর্ধমান মেডিক্যাল কলেজের স্বীকৃতি এবং নর্থ বেঙ্গল মেডিক্যাল কলেজের স্বীকৃতি নিয়ে মোট সাতটি মেডিক্যাল কলেজের স্বীকৃতি হল।

আমরা বি এস সি নারসিং কনডেনসড্ কোর্স, তিন স্তরের এম ডি এস্ চালু করেছি এবং ইউরোসার্জারি, এনডোক্রিনোলজি এবং নিউক্লিয়ার মেডিসিনে ডক্টরের পরবর্তী কোর্স শীঘ্র খোলার জন্য কলিকাতা বিশ্ববিদ্যালয়ের সঙ্গে কথাবার্তা চালাচ্ছি ও এ ব্যাপারে আমরা সফলতার আশা রাখি।

অনেক অবহেলার পর অধিকতর বৈশিষ্টগুলি মনোযোগ আকর্ষণ করেছে এবং সুযোগ

দিচ্ছে পড়াশুনার, ট্রেনিং ও গবেষণার এবং প্রেরিত চিকিৎসা বিষয়গুলির সেবায়। আমরা কার্ডিওলজি ও কার্ডিও ও থোরাসিক সার্জারি, অন্‌কোলজি ও নেফ্রোলজি, বাইওকেমিষ্ট্রি ও রেডিও ইমুনোঅ্যাসে, রেডিও ডায়াগ্‌নস্টিক ও রেডিও থেরাপি এবং নিউক্লিয়ার মেডিসিন বিষয়ে গত বছরগুলিতে কিছু অগ্রগতি করেছি এবং নতুনতর যন্ত্রপাতি ক্রয়ের জন্য বিবেচনাযোগ্য অর্থ নিয়োগ করেছি। যত দ্রুত সম্ভব উন্নতির শিখরে পৌঁছনোর জন্য আমরা এই দপ্তরগুলি অধিকতর সুসজ্জিত করার প্রস্তাব রাখছি।

মেডিক্যাল কলেজগুলি এখন অধিকতর সুসজ্জিত, শিক্ষা আরও সরল এবং হাসপাতালের কাজকর্ম আরও ভিন্ন ভিন্নভাবে সুবিন্যস্ত। বিশেষ ও অসাধারণ কাজের যোগ্য করে তোলা হয়েছে স্কুল অফ ট্রপিক্যাল মেডিসিন ও আই পি জি এম ই আর-কে লোক ও যন্ত্রপাতি বৃদ্ধির দ্বারা।

শৃঙ্খলা এবং হাজিরা আরও ভাল হয়েছে, অপ্রয়োজনীয় স্ট্রাইকের সংখ্যা খুবই নগণ্য, নীতিতত্ব আরও গ্রহণযোগ্য হয়েছে এবং কষ্টপ্রাপ্ত মানবিকতার কারণে সেবার মনোভাব অধিকতর সোচ্চার। নিম্ন আয়বিশিষ্ট শ্রেণী থেকে আসা রোগীর বর্ধিত সংখ্যাই দৃষ্টিভঙ্গির প্রয়োজনীয় পরিবর্তন প্রত্যক্ষ করাচ্ছে। ঐসব রোগীরা বর্তমানে বিনা পয়সায় সবরকম ভাল চিকিৎসা পাচ্ছেন।

এর মানে এই নয় যে, আমরা সুখ-দুঃখের আমাদের অংশটুকু পাচ্ছিনা। কিছু স্বাস্থ্যকর্মী, ছাত্র ও হাউসস্টাফের তথাকথিত ডেমোক্রাটিক দলের রাজনৈতিক বিজ্ঞ পরামর্শদাতারা সব সময়ে আমাদের বিরুদ্ধে বিষোদগার করছেন—কখনও সাধারণভাবে সাধারণ লোকের বিরুদ্ধে এবং কখনও বিশেষভাবে রোগীর বিরুদ্ধে, যাতে কাজ ভাল করাব, কাজ সুসংবদ্ধ করার, কর্মকৃষ্টির রূপায়ণ ও সুশৃঙ্খল সেবায় রূপান্তরে আমাদের প্রাথমিক প্রচেষ্টা ব্যাহত হয়।

ঢেউয়ের পর ঢেউয়ের মতো আসা রাজনৈতিক চাঞ্চল্য ও বিচ্ছিন্নকরণকে সার্থকভাবে ব্যাহত, কখনও বা প্রতিহত করা সম্ভব হয়েছিল ডাক্তার, হাউসস্টাফ, ইনটার্ন, ছাত্র ও কর্মচারিদের ডেমোক্রেটিক দলগুলির উৎসর্গীকৃত সেবার মনোভাবের দ্বারা। জনগণের অসুবিধাগ্রস্ত অংশের সেবা করাই ছিল এদের মূল রাজনৈতিক চেতনা। তারা নিশ্চয়ই অভিনন্দন পাওয়ার যোগ্য।

**একটি নূতন ভাবনা**

আজ পর্যন্ত চাকুরির প্রবীণত্বই ছিল শিক্ষক নিয়োগের কেবলমাত্র নির্ণায়ক। আমরা মেডিক্যাল কলেজগুলিতে শিক্ষক নিয়োগের ক্ষেত্রে মনোনয়নের পদ্ধতি প্রচলনের প্রস্তাব করেছি। সেখানে চাকুরির প্রবীণত্ব ও গ্রামাঞ্চলে চাকুরি যথার্থ দাম পাবে, তত্ত্ববিষয়ক পটভূমি, গবেষণা ও সর্বোপরি শিক্ষাদানের ক্ষমতা ও সিলেকশন কমিটির দৃষ্টি আকর্ষণ করবে। আমরা নতুন পদ্ধতিতে কাজ করতে চলেছি যা সকলের পক্ষে ভাল, কোনও একজনের উপর অনুগ্রহ নয়।

মেডিক্যাল কলেজ ও হাসপাতাল এবং আর জি কর মেডিক্যাল কলেজ ও হাসপাতাল, ন্যাশনাল মেডিক্যাল কলেজ ও হাসপাতাল, বাঁকুড়া সম্মিলনী মেডিক্যাল কলেজ ও হাসপাতালের কয়েকটি বিল্ডিং-এর আয়ু শেষ হয়ে আসছে এবং পর্যায়ক্রমে এদের প্রতিস্থাপন প্রয়োজন।

প্রথম তিন দশকে এই বিল্ডিংগুলি অবহেলিত হয়েছিল এবং একেবারে ব্যবহারের অনুপযুক্ত ঘোষণার দিকে যাওয়ার অনুমতি পেয়েছিল। আমাদের সেই উইলগুলির নির্দেশ মেনে নিতে হচ্ছে। আমাদের এই সমস্ত চ্যালেঞ্জের মোকাবিলা করতে হচ্ছে এবং আমরা বি সি রায় ক্যাজুয়ালটি ব্লকে অন্য দুটি তল নির্মাণের, আর জি কর মেডিক্যাল কলেজে কলেজ সংক্রান্ত বিল্ডিং তৈরির কাজ আরম্ভ করার, মেডিক্যাল কলেজ হাসপাতালের ইংরাজী এল আকারের বহির্বিভাগের ভবনটি আরম্ভ করার প্রস্তাব করছি। এ ছাড়া নীলরতন সরকার মেডিক্যাল কলেজে নতুন বিল্ডিং-এর কমপক্ষে দুটি তলের কাজ সম্পূর্ণ করার এবং বাঁকুড়া সম্মিলনী মেডিক্যাল কলেজ ও হাসপাতালে কোলে বিল্ডিং-এর সংস্কারের কাজ সম্পন্ন করার ও বর্তমান বিল্ডিংগুলির সাধারণ ও বিশেষ রক্ষণাবেক্ষণের ও সংস্কারের প্রস্তাব করছি। যে প্রকল্পগুলি চলছে সেগুলিও গতিসম্পন্ন হবে। এর অর্থ, আমাদের বাজেটের উপর প্রচন্ড টান এবং আমাদের আরও অর্থের খোঁজ করতে হবে।

**সরকার গৃহীত ইন্স্টিটিউশনগুলি**

সরকার গৃহীত ইন্স্টিটিউশনগুলির সমস্যা হল সরকারি স্তরে পূর্ব পরিচালনাধীন স্টাফের নিয়োজন। এই বাধাগুলি থাকা সত্ত্বেও আমরা অগ্রগতি বজায় রেখেছি ও ফলস্বরূপ কর্তব্যকর্মের কিছু উন্নতি পরিলক্ষিত হয়েছে।

সব্যয় চিকিৎসাকেন্দ্র পরিচালনার খরচ নির্ধারণ করার জন্য এ বছর আমরা একটা আরোগ্য ভবন এবং পলিক্লিনিক স্থাপন করার প্রস্তাব করছি এবং এর মাধ্যমে লব্ধ অভিজ্ঞতা নতুন নতুন এমন কেন্দ্র স্থাপন করা যায় কিনা তার ভিত্তিস্থাপন করব। নিরাময় পলিক্লিনিক আমাদের এমনই একটা পদক্ষেপ।

বেসরকারি হাসপাতাল এবং নার্সিংহোমগুলিতে বিভিন্ন জটিল ও আধুনিক পরীক্ষার হার কমানোর জন্যে আমাদের হস্তক্ষেপ কার্যকরি হওয়ায় আমরা বিশেষ আশান্বিত হয়েছি। গরিব, অন্ততপক্ষে মধ্যবিত্ত লোকের কল্যাণের জন্যে বর্তমানে আমাদের আয়ত্বাধীন যা কিছু অতিরিক্ত ক্ষমতা তা দিয়ে আরও ব্যাপকভাবে খোলাবাজারে আমাদের সক্রিয় ভূমিকা নিতে হবে।

**হাসপাতাল পরিচ্ছন্নতার লক্ষ্যে**

হাসপাতালে কাজ করার পরিচ্ছন্ন এবং সুস্থ পরিবেশ চালু রাখার জন্যে পূর্ত বিভাগ, নগর উন্নয়ন কর্তৃপক্ষ এবং বন বিভাগের সহায়তায় হাসপাতালগুলিকে সুন্দর করার পরিকল্পনা নেওয়া হয়েছে। কতকগুলি হাসপাতালে ইতিমধ্যেই আলোর ব্যবস্থা করায় অনেক ন্যক্কারজনক কাজ এড়ানো সম্ভব হয়েছে। হাসপাতাল ভবন এবং তৎসংলগ্ন আবাসনগুলিতে বেআইনি দখলের ফলে হাসপাতালে প্রাপ্ত সেবা নিম্নলিখিত কারণগুলির জন্যে বিশেষভাবে ক্ষতিগ্রস্ত হয়েছে :—

(ক) সুস্থভাবে হাসপাতাল পরিচালনার জন্যে যে সমস্ত কর্মীকে আবাসন দেওয়া দরকার তা দেওয়া যায় না; এবং

(খ) অধিকতর রোগী ভর্তির জন্যে যেটুকু স্থান দরকার তা করা সম্ভব হয় না।

আমাদের এ সমস্ত অব্যবস্থার আশু সমাধান করতে হবে এবং নিকট ভবিষ্যতে সমস্ত বেআইনি দখলদারদের হটিয়ে দিতে হবে। আমাদের স্থির বিশ্বাস এ ধরনের প্রচেষ্টা জনগণ সমর্থন করবেন।

**দুর্নীতি দূরীকরণ প্রচেষ্টা**

জনগণের কাছে দায়বদ্ধ থাকাই আমাদের প্রধান অঙ্গীকার। আমরা এ-ও জানি যে, মিতব্যয়িতাই অর্থনীতির মূল কাঠামো। অত্যন্ত পরিতাপের সঙ্গে আমরা লক্ষ্য করেছি যে, কতকগুলি সংস্থা জনসাধারণের অর্থ নিয়ে ছিনিমিনি খেলছে এবং এর ফলে আর্থিক নিয়ম-কানুনের প্রতি বিন্দুমাত্র সমীহ না করে যে সমস্ত সরকারি অর্থ তছরূপের অভিযোগ আমাদের কাছে এসেছে তার বিরুদ্ধে আমাদের কঠোর ব্যবস্থা নিতে হয়েছে। এ প্রসঙ্গে বাঁকুড়া সম্মিলনী মেডিক্যাল কলেজ এবং হাসপাতালের ঘটনাটি বিশেষভাবে উল্লেখ্য। অবশ্য সরকারি ব্যবস্থাকে আদালতে নিয়ে যাওয়া হয়েছে, কিন্তু আমরা তা মোকাবিলা করার জন্যে যথাযথ ব্যবস্থা নিচ্ছি।

**পরিচালনায় হস্তক্ষেপ**

'বিশেষ বিশেষ সরকারি নথি রুটিন মাফিক স্তরভিত্তিক চলাচল না করিয়ে সরাসরি উর্ধ্বতন কর্তৃপক্ষের গোচরে আনা' (লেভেল জাম্পিং), 'কোনও ব্যক্তিবিশেষের অলিখিত অবস্থায় স্মরণে রাখার সংখ্যা কমানো' এবং 'সরাসরি আলোচনার মাধ্যমে নিষ্পত্তি' প্রভৃতি বিষয়ে প্রশাসন সংস্কার কমিটি যে সমস্ত মন্তব্য এবং সুপারিশ করেছেন সে বিষয়ে আমরা কতকগুলি পদক্ষেপ নিয়েছি।

বর্তমান আর্থিক বছরে আমরা নির্দিষ্ট উদ্দেশ্য এবং লক্ষ্যমাত্রা স্থির করেছি এবং সেই উদ্দেশ্য এবং লক্ষ্যে পৌঁছানোর জন্যে নির্দিষ্ট সময়সীমা বেঁধে দিয়েছি। পরিকল্পনা এবং প্রকল্পের রূপায়ণের জন্যে পরিচালন ব্যবস্থার গুরুত্ব আমাদের দৃষ্টি আকর্ষণ করেছে। লক্ষ্যমাত্রাযুক্ত পরিকল্পনা রূপায়ণের চেয়ে লক্ষ্যমাত্রাহীন পরিকল্পনা রূপায়ণ সহজতর। পরিকল্পনা রূপায়ণে দায়িত্বপ্রাপ্ত অফিসাররা রূপায়ণের সমস্যাসমূহ চিহ্নিত-করণে অধিকতর মনোযোগী হবেন, অগ্রাধিকার স্থির করবেন, রাজনৈতিক তথা প্রশাসনিক সহায়তা লাভে সচেষ্ট হবেন এবং পরিকল্পনায় সুষ্ঠু রূপায়ণের জন্যে খবরাখবর আদান-প্রদানে এবং লব্ধ কাজের মূল্যায়নে, সর্বোপরি প্রকল্পের অভ্যন্তরীণ ও বিভিন্ন স্তরের মধ্যে সমন্বয় সাধনে ব্রতী হবেন। বিভিন্ন স্তরের কর্মীকে দক্ষতা অর্জনের জন্যে আমরা কর্মীদের প্রশিক্ষণ দিচ্ছি। আমরা সর্বদা লক্ষ্য নির্ধারণ এবং লব্ধ ফলের বিশ্লেষণ করে যাব। আমরা মাঝে মাঝেই বাধা-বিপত্তিগুলিকে চিহ্নিত তথা বিশ্লেষণ এবং মূল্যায়ন করে তা দূর করে লক্ষ্যমাত্রায় পৌঁছতে চেষ্টা করব।

জনসাধারণের মধ্যে স্বাস্থ্য সচেতনতা জাগানো আমাদের এক গুরু দায়িত্ব। রেডিও, টিভি প্রভৃতি সকল জনসংযোগের মাধ্যমই আমরা কাজে লাগিয়েছি। আমরা সভা-সমিতি, আলোচনাচক্র প্রভৃতিতে উৎসাহ দিচ্ছি এবং সরকারি অনুদানও এজন্য বেশ দেওয়া হচ্ছে। আজকাল স্বাস্থ্যমেলা এক বেশ আকর্ষণ। শহীদ শিবশঙ্কর সেবা সমিতি এ বিষয়ে যে মেলার আয়োজন করে তা প্রশংসার্হ। এত ডাক্তার, শিক্ষক, ছাত্র এবং মহিলাগণ বেশ উৎসাহের সঙ্গে অংশগ্রহণ

করেছিলেন। তারপর থেকে কলকাতা, দুর্গাপুর এবং জেলা ও মহকুমা শহরগুলিতেও এরূপ স্বাস্থ্যমেলা অনুষ্ঠিত হয়। আরও হওয়া উচিত। ঝাড়গ্রাম থেকে পুরুলিয়া পর্যন্ত হিন্দ কুষ্ঠ নিবারণ সঙ্ঘের চেষ্টায় যে পদযাত্রা হয়, তার প্রধান স্লোগান ছিল "কুষ্ঠরোগ নির্মূল করতে হবে।" এতে জনসাধারণের মধ্যে এক অপূর্ব চেতনা আসে। পীড়িত জনসাধারণের জন্য 'স্বাস্থ্য সমাচার' নামে যে পত্রিকাটি কাজ করে এসেছে নিঃস্বার্থভাবে তা আবার পুনঃ প্রকাশিত হয়েছে। এটিকে আমরা স্বাস্থ্য সচেতনতার এবং স্বাস্থ্য আন্দোলনের পুরোভাগে স্থান দেব।

**চিকিৎসা গবেষণার পর্ষদ গঠন**

পশ্চিমবঙ্গ সরকারের স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগ প্রয়োজনভিত্তিক অঞ্চলে জৈব-চিকিৎসা এবং প্রয়োজনীয় গবেষণাকে চিকিৎসার অবিচ্ছেদ্য অঙ্গ হিসেবে গণ্য করার উদ্দেশ্যে রাজ্য চিকিৎসা গবেষণা পর্ষদ গঠনের জন্য কাজ করছে। এতে সকল মেডিক্যাল কলেজ তরুণ গবেষণা-কর্মীদের উৎসাহ দেবার জন্য ICMR-এর সহযোগে গবেষণাকেন্দ্র স্থাপন করবে।

বৈজ্ঞানিক কর্মীদের আর্থিক, আইন-সম্পর্কীয় এবং প্রশাসনিক সাহায্য দেবার জন্য উক্ত পর্ষদ এক বৈজ্ঞানিক উপদেষ্টামন্ডলী গঠন করবে। এই প্রচেষ্টার জন্য প্রয়োজনীয় আর্থিক এবং অন্যান্য সাহায্য দেবার জন্য ICMR-কে অনুরোধ জানানো হবে।

মহাশয়, এখন আমি ১৯৮৬-৮৭ সালের বাজেটের বিভিন্ন বরাদ্দ পেশ করছি। আমরা এ-সবে গ্রামীণ স্বাস্থ্যের প্রতি জোর দিয়েছি। এর মধ্যে আছে পরিবার কল্যাণ, ছোট পরিবারের ধারণা এবং মাতৃ ও শিশুস্বাস্থ্যের প্রসার সম্বন্ধে জনসাধারণকে শিক্ষা দেওয়া। যেসব জায়গায় শূন্যতা রয়েছে তার পূরণ, উপ-স্বাস্থ্যকেন্দ্র থেকে মেডিক্যাল কলেজ হাসপাতালগুলি পর্যন্ত চিকিৎসার ক্ষেত্রে যে অসুবিধা রয়েছে তা দূরীকরণ। জনস্বাস্থ্য কর্মসূচি যত্নের সহিত কর্মে রূপায়িত করা হচ্ছে। ভারতীয় চিকিৎসা পদ্বতি এবং হোমিওপ্যাথি সম্বন্ধে মনোযোগ দেওয়া হচ্ছে। উনানি চিকিৎসা পদ্ধতির উন্নয়নেরও ব্যবস্থা করা হয়েছে।

## সংক্রামক রোগের নিয়ন্ত্রণ

**ম্যালেরিয়া**

জাতীয় ম্যালেরিয়া নির্মূলীকরণ কর্মসূচিতে কেন্দ্রীয় সরকার এবং রাজ্য সরকার মনোযোগ নিয়োগ করে চলেছেন। রাজ্য সরকার কর্মসূচি কার্যে পরিণত করছেন।

গত তিন বছরের ম্যালেরিয়া রোগের আক্রমণের সংখ্যা নিম্নরূপ ঃ

| বৎসর | নির্ণীত ম্যালেরিয়া রুগীর সংখ্যা | পি এফ কেসের সংখ্যা | ম্যালেরিয়া রোগে মৃত্যু |
|---|---|---|---|
| ১৯৮৩ | ৪১,৮৬১ | ৪,১৬১ | ৪ |
| ১৯৮৪ | ৪৬,৩৪০ | ৫,৭৮০ | ৪+২ (৬) |

দ্রষ্টব্যঃ "চিকিৎসা গবেষণার পর্ষদ গঠন" শিরোনামায় দ্বিতীয় স্তবকের পর পঞ্চম পৃষ্ঠার প্রথম স্তবকটি মাননীয় মন্ত্রী শ্রীরামনারায়ণ গোস্বামীর পৃষ্ঠা নং ১১৩/১১ উক্তি অনুযায়ী

| বৎসর | নির্ণীত ম্যালেরিয়া রুগীর সংখ্যা | পি এফ কেসের সংখ্যা | ম্যালেরিয়া রোগে মৃত্যু |
|---|---|---|---|
| ১৯৮৫ | ২৭,৯৭০ | ৬,৫৪৯ | ১৪ |

(নভেম্বর মাস পর্যন্ত)

ম্যালেরিয়া নির্মূলীকরণ কর্মসূচির জন্য ১৯৮৬-৮৭ সালে দু'কোটি টাকা রাজ্য যোজনায় বরাদ্দ করা হয়েছে। অনুরূপ বরাদ্দ কেন্দ্রীয় প্রকল্পেও রাখা হয়েছে।

**কুষ্ঠ**

৫ কোটি ৪৫ লক্ষ লোকের ৭০% অংশকে রাজ্যের বিভিন্ন কুষ্ঠ নিয়ন্ত্রণ ইউনিটের আওতায় আনা হয়েছে। বাঁকুড়া, পুরুলিয়া এবং বীরভূম জেলাকে ঐরূপ ইউনিটের মাধ্যমে পুরোপুরি আনা হয়েছে। দার্জিলিং, জলপাইগুড়ি এবং নদীয়া জেলাও প্রায় পুরোপুরিভাবে ঐ সব ইউনিটের আওতায় আনা হয়েছে। বাকি জেলাগুলিকে অংশত আনা হয়েছে।

কেন্দ্রীয় সরকার, বিশ্ব স্বাস্থ্য সংস্থা ও সুইডিশ আন্তর্জাতিক উন্নয়ন সংস্থা Swidish International Development Agency প্রভৃতির সহযোগিতায় পুরুলিয়া জেলায় Multi Drug Regimen Project চালু হয়েছে। এর ফলে ১৯৮৫ সালের ডিসেম্বর মাস পর্যন্ত ২০,০০০ সংক্রামক রোগী Multi Drug Therapy পাচ্ছেন। পুরুলিয়া জেলার সমস্ত মানুষকে এই প্রকল্পের আওতায় আনা হয়েছে। অনুরূপ কর্মসূচি আগামী বছর থেকে বাঁকুড়া ও বীরভূম জেলায় চালু হবে বলে স্থির হয়েছে।

কুষ্ঠ নিবারণ কর্মসূচিতে কেন্দ্রীয় সরকারের প্রদেয় খাতে ১৯৮৬-৮৭ সালের বাজেটে ১২৬.০০ লক্ষ টাকা বরাদ্দ করার প্রস্তাব রয়েছে।

**ফাইলেরিয়া**

জাতীয় ফাইলেরিয়া নিয়ন্ত্রণ কর্মসূচিতে বিভিন্ন চালু ইউনিটগুলির ব্যয় নির্বাহ এবং ১৯৮৬-৮৭ সালে নূতন ফাইলেরিয়া ক্লিনিক এবং গবেষণা সহ শিক্ষাকেন্দ্র স্থাপনের জন্য রাজ্য যোজনা খাতে ৮ লক্ষ টাকা এবং একই পরিমাণ অর্থ কেন্দ্রীয় প্রবর্তিত সেক্টারে রাখার প্রস্তাব রয়েছে।

**যক্ষ্মা**

জাতীয় যক্ষ্মারোগ নিয়ন্ত্রণ কর্মসূচিতে সংশ্লিষ্ট রোগের ঔষধপত্র ক্রয়ের জন্য রাজ্য খাতে ৭৪ লক্ষ টাকা এবং একই পরিমাণ অর্থ কেন্দ্রীয় সরকারের প্রবর্তিত খাতে ১৯৮৬-৮৭ সালের বাজেটে বরাদ্দ করার প্রস্তাব রাখা হয়েছে।

**অন্যান্য নিয়ন্ত্রণ কর্মসূচি**

আন্ত্রিকরোগ, কালাজ্বর ও জাপানী এনকেফেলাইটিস রোগগুলির প্রাদুর্ভাব নিয়ন্ত্রণ করার জন্য বিশেষ ব্যবস্থা অধিগ্রহণ করা হয়েছে। মহামারী দমন করার ব্যাপারে একটি জরুরিভিত্তিক কর্মীদলের ব্যবস্থা রাখা আছে। জনগণ যাতে চিকিৎসা করার চেয়ে রোগ প্রতিরোধের বিষয়ে

আরও বেশি সজাগ থাকেন সেই প্রয়াস চালিয়ে যাওয়া হচ্ছে।

**অন্যান্য প্রতিরোধ ব্যবস্থা/খাদ্যে ভেজাল প্রতিরোধ**

খাদ্যে ভেজাল নিরোধক আইন অনুসারে বিভিন্ন কার্যক্রম স্থানীয় শাসনব্যবস্থা দ্বারা ৩১-১২-১৯৫৮ সাল অবধি চালানো হয়েছে। গত ১-১-১৯৫৯ সাল অর্থাৎ জেলা বোর্ড জন স্বাস্থ্য বিভাগের অবলুপ্তির পর এই সমস্ত কাজ সরকারি স্যানিটারী ইনসপেক্টর তথা ফুড ইনসপেক্টরগণ কলিকাতা পৌরসভা ও অন্যান্য পৌরসভা, আসানসোল মাইন্স বোর্ড অফ হেলথ পরিচালিত অঞ্চল ব্যতীত রাজ্যের সমগ্র অঞ্চলে করে যাচ্ছেন। উক্ত আইনে পশ্চিমবঙ্গ স্বাস্থ্য অধিকর্তা হলেন খাদ্য (স্বাস্থ্য) কর্তা। সহ-স্বাস্থ্য অধিকর্তা (খাদ্যে ভেজাল নিরোধক আইন)-এর অধীনে কিছু ইনসপেক্টর ও কর্মী নিয়ে খাদ্যে ভেজাল নিরোধক আইন বিভাগ গঠিত। এদের সহযোগে উক্ত আইনের কার্যাবলি সম্পাদনা করে সংশ্লিষ্ট সহ-স্বাস্থ্য অধিকর্তা স্বাস্থ্য অধিকর্তাকে সাহায্য করে থাকেন।

ভেজাল নিরোধক আইন অনুযায়ী খাদ্য বিশ্লেষণের জন্য সর্বসমেত সাতটি গবেষণাগার, চারজন পাবলিক অ্যানালিস্ট, ৪৯ জন সব সময়ের জন্য এবং ৩০০ জন আংশিক সময়ের জন্য ফুড ইনসপেক্টর কর্মরত আছেন। বর্তমানের জনস্বাস্থ্য গবেষণাগারগুলিকে যন্ত্রপাতি ও বৈজ্ঞানিক পুস্তক দ্বারা আরও জোরদার করার জন্য ১৯৮৬-৮৭ সালের বাজেটে প্রস্তাব রয়েছে। এছাড়া দুটি জেলাস্তরের খাদ্য গবেষণাগার খোলার প্রস্তাব আছে।

**ঔষধ নিয়ন্ত্রণ**

দক্ষতা ও স্বাচ্ছন্দ্যসহকারে যাতে ঔষধ নিয়ন্ত্রণ প্রতিষ্ঠান কাজ চালাতে পারে সেইজন্য ১৯৮৬-৮৭ সালের বাজেটে নিম্নলিখিত প্রস্তাবগুলি রাখা হয়েছে ঃ

(ক) ঔষধ নিয়ন্ত্রণ কৃত্যকের অধীনে লিগ্যাল-কাম-ইনটেলিজেন্ট সেল স্থাপন;

(খ) ঔষধ নিয়ন্ত্রণ কৃত্যকের প্রধান দপ্তরের জন্য জায়গার ব্যবস্থা;

(গ) জেলাগুলিতে ঔষধ পরিদর্শকের জন্য পরিবহনের ব্যবস্থা;

(ঘ) কেন্দ্রীয় জনস্বাস্থ্য ও ঔষধ গবেষণাগারের অন্তর্গত ঔষধ শাখার উন্নতি সাধন ও প্রসারণ;

**নানার্থসাধক স্বাস্থ্যকর্মী কর্মসূচি**

নানার্থসাধক স্বাস্থ্য প্রকল্পের অন্তর্গত কর্মসূচি পরিচালনার ক্ষেত্রে যে সকল ত্রুটি বা অসুবিধা ছিল সেগুলি দূর করে গত জুলাই, ১৯৮৫তে নূতনভাবে এই প্রকল্পটি মঞ্জুর করা হয়েছে। উক্ত কর্মসূচি এখন পুরোদমে চলছে।

**হেলথ গাইড কর্মপ্রকল্প**

এই প্রকল্পে ৪১,২৩২ জন স্বেচ্ছাসেবী শিক্ষাপ্রাপ্ত হয়েছেন এবং তারা নিজেদের গ্রামে কাজকর্ম করছেন। আরও ৮০০ জন স্বেচ্ছাসেবীকে শিক্ষা প্রদান করা হবে। এই প্রকল্পে প্রতি এক হাজার গ্রামীণ জনসংখ্যায় একজন করে স্বাস্থ্য স্বেচ্ছাসেবী থাকবেন। এইসব স্বাস্থ্য স্বেচ্ছাসেবী

মূলত নিজ নিজ গ্রামের জনসাধারণের স্বাস্থ্যের উন্নতি সাধন ও রোগ প্রতিরোধের কাজে নিযুক্ত আছেন। এই স্বেচ্ছাসেবীর দল পরিবার কল্যাণ এবং মা-শিশুর স্বাস্থ্যরক্ষার কর্মসূচিতেও উল্লেখযোগ্য অংশগ্রহণ করে থাকেন।

**ম্যানেজমেন্ট ইনফরমেশন সিস্টেম**

১৯৮৬-৮৭ সালের বাজেটে ১৬টি পৌরসভার পরিসংখ্যান শাখাকে জোরদার করে জন্ম-মৃত্যু লিপিবদ্ধ করার কাজের উন্নতি সাধন, জেলাস্তরে নূতন পদ সৃষ্টি করে জন্ম-মৃত্যু লিপিবদ্ধকরণ আইন, ১৯৬৯-এর সার্থকতার সঙ্গে রূপায়ণ এবং ব্লকস্তরে অ্যাসিস্ট্যান্ট কমপিউটর পদের প্রবর্তনের মাধ্যমে ম্যানেজমেন্ট ইনফরমেশন সিস্টেমের উন্নতিক সাধনের জন্য প্রয়োজনীয় অর্থ বরাদ্দের প্রস্তাব রাখা হয়েছে।

**সি এম ডি এ অঞ্চলের সি ইউ ডি পি নং ৩**

এক নং ও দুই নং কলকাতা নগর উন্নয়ন প্রকল্প (সি ইউ ডি পি ১ নং ও ২ নং নামে পরিচিত) সি এম ডি এ অঞ্চলের কিছু সংখ্যক বস্তি/ঘিঞ্জি এলাকায় রূপায়িত করা হয়েছিল। উদ্দেশ্য ছিল ঐ সকল অঞ্চলে প্রধানত সামাজিক রোগ প্রতিরোধক ব্যবস্থাকে জোরদার করার প্রয়োজনের ভিত্তিতে গৃহমুখী চিকিৎসার মাধ্যমে প্রাথমিক স্বাস্থ্য রক্ষার সুযোগ-সুবিধা বৃদ্ধি করা। অভিজ্ঞতা থেকে এই প্রকল্পটির কার্যকারিতা আশানুরূপ মনে হওয়ায় সি এম ডি এ অঞ্চলের আরও নতুন এলাকা—যার নাম দেওয়া হল সি ইউ ডি পি নং ৩—সেখানে এই প্রকল্পের কাজ ছড়িয়ে দেওয়ার সরকারি সিদ্ধান্ত নেওয়া হয়। সি এম ডি এ অঞ্চলে এই প্রকল্প রূপায়ণের দায়িত্ব রাজ্য সরকারের স্বায়ত্বশাসন ও নগর উন্নয়ন/মহানগর উন্নয়ন দপ্তরকে দেওয়া আছে।

রোগ প্রতিরোধমূলক স্বাস্থ্য রক্ষার ব্যবস্থাগুলি যা ইতিমধ্যে সি এম ডি এ অঞ্চলের সি ইউ ডি পি ১ নং ও ২ নং এলাকায় গড়ে তোলা হয়েছে। বর্তমান প্রকল্পটি সেগুলি সুসংহত করে আরও প্রসারিত করার কাজ করে চলেছে এবং এরই মধ্যে অর্থনৈতিকভাবে অনগ্রসর শ্রেণীর লোকদের এবং বস্তি/ঘিঞ্জি এলাকায় বসবাসকারী ২০ লক্ষ। মানুষকে এই প্রকল্পের আওতাভুক্ত করার লক্ষ্যমাত্রা পূরণ করতে পেরেছে।

এই কর্মসূচিতে সর্বনিম্ন পর্যায়ে আছেন অবৈতনিক স্বাস্থ্যকর্মী (হেলথ ওয়ার্কার)। তারা বস্তি/ঘিঞ্জি এলাকায় স্বাস্থ্যবিধি সংক্রান্ত বিষয়ে স্থানীয় অধিবাসীদের যথাযথ শিক্ষা দেবেন এবং স্বাস্থ্যরক্ষার ব্যবস্থা নেবেন। স্বাস্থ্য সুরক্ষার কার্যনির্বাহী ব্যবস্থার প্রতি স্তরে জনপ্রিয় কমিটি স্থাপন করে স্বাস্থ্য রক্ষা সংক্রান্ত পরিকল্পনা রচনায়, রূপায়ণে এবং তাদের পরিচালন ব্যাপারে সংশ্লিষ্ট অধিবাসীদের সামিল করে তোলারও লক্ষ্য আছে এই প্রকল্পের; যাতে স্থানীয় অধিবাসীরা এই কাজে অংশগ্রহণ করতে এবং স্বাস্থ্যরক্ষার চিন্তায় উদ্বুদ্ধ হয়ে স্বাস্থ্যশ্রীসম্পন্ন গঠনে এগিয়ে আসেন।

এই প্রকল্প রূপায়ণের জন্য প্রয়োজন প্রতি ৩০,০০০-৫০,০০০ জনসংখ্যা পিছু একটি করে স্বাস্থ্য প্রশাসনিক ইউনিট এমনভাবে স্থাপন করা, যাতে প্রতি পুরসভা এলাকা অথবা সি এম ডি এ অঞ্চলের নোটিফায়েড এলাকায় অন্তত ১টি করে উক্ত ইউনিট থাকে।

সি এম ডি এ অঞ্চলের বর্তমান বহির্বিভাগীয় চিকিৎসা ব্যবস্থা প্রতিরোধমূলক চিকিৎসা ও অন্য প্রতিষ্ঠান থেকে আগত রোগীদের চিকিৎসার ব্যাপারে অপ্রতুল বিবেচিত হওয়ায় "এক্সটেন্ডেড স্পেশ্যালাইজড আউট পেশেন্ট ডিপার্টমেন্ট" নামে কতগুলি অতিরিক্ত চিকিৎসা কেন্দ্র খোলার সিদ্ধান্ত নেওয়া হয়েছে। এই কেন্দ্রগুলিতে নিম্নোক্ত চিকিৎসার ব্যবস্থা থাকবে যথা, (১) সার্জারি (শল্য চিকিৎসা), (২) মেডিসিন (সাধারণ চিকিৎসা), (৩) অবস্টেট্রিক্স ও গাইনোকোলজি (ধাতৃবিদ্যা, স্ত্রীরোগ), (৪) চক্ষু, (৫) ই এন টি (কান, নাক ও গলা,) (৬) শিশু চিকিৎসা, (৭) চর্ম এবং (৮) দাঁত। ঔষুধ, যন্ত্রপাতি ও আনুষঙ্গিক দ্রব্যাদি প্রতিনিয়ত সরবরাহ করার উদ্দেশ্যে আঞ্চলিক ঔষধ সরবরাহ কেন্দ্র স্থাপন করার বিষয়টি সরকারের বিবেচনাধীন।

উপরোক্ত সরকারি সিদ্ধান্ত অনুযায়ী কলকাতা, ভাটপাড়া ও কোন্নগরে ৬০টি স্বাস্থ্য প্রশাসনিক ইউনিট, ১৭টি বিশেষজ্ঞ সমন্বিত বহির্বিভাগীয় চিকিৎসা কেন্দ্র এবং ৩টি আঞ্চলিক ঔষধ সরবরাহ কেন্দ্র স্থাপনের অনুমোদন দেওয়া হয়েছে। ১৯৮৬-৮৭ সালের বাজেটে এই ইউনিট/বিভাগগুলি পরিচালনা ও সংরক্ষণের জন্য ১২০.০০ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছে।

**মাতৃ ও শিশু স্বাস্থ্য**

প্রসূতি ও শিশু মৃত্যুহার কমানোর জন্য সর্বরকম প্রচেষ্টা করা হচ্ছে। প্রত্যেক প্রসূতি মাকে প্রশিক্ষণপ্রাপ্ত কর্মীর দ্বারা দেখানো অত্যন্ত প্রয়োজনীয়। এইজন্য গ্রামে অশিক্ষিতা ধাত্রীদের বিশেষ প্রশিক্ষণের ব্যবস্থা করা হয়েছে যাতে উপযুক্ত প্রশিক্ষণপ্রাপ্ত ধাই পাওয়া যায়।

সুষ্ঠুভাবে মায়েদের দেখার জন্য আরও অধিক সংখ্যক মাতৃ-শয্যা বাড়ানোর চেষ্টা করা হচ্ছে। পরিবার কল্যাণ ও মাতৃ ও শিশুমঙ্গল কার্যক্রমের, বিশেষ করে পিছিয়ে পড়া এলাকাসমূহে ও উপজাতি অধ্যুষিত এলাকায় বিশেষভাবে জোর দেওয়া হচ্ছে। বিভিন্ন স্বাস্থ্যকর্মীগণ যেমন, জনস্বাস্থ্যসেবিকা, মহিলা স্বাস্থ্য পরিদর্শিকা, স্বাস্থ্য সহায়িকা ধাত্রী, স্বাস্থ্য সহায়ক, স্যানিটারী ইনসপেক্টর সমানে প্রচেষ্টা চালিয়ে যাচ্ছেন যাতে গর্ভবতী স্ত্রীলোকেরা স্বাস্থ্য পরীক্ষার জন্য যথারীতি হাসপাতালে বা স্বাস্থ্যকেন্দ্রে হাজির হন। মা ও শিশু যাতে ধনুষ্টঙ্কারের শিকার না হন সেইজন্য দুইমাত্রা টিটেনাস টক্সয়েড ইঞ্জেকশন দেওয়া হয়। মায়েদের পুষ্টিগত রক্তশূন্যতা নিবারণের জন্য লৌহ ও ফলিক অ্যাসিড মিশ্রিত কলিপার বড়ি দেওয়া হয়। স্বাস্থ্যকর্মীগণ নিয়মিতভাবে স্বাস্থ্যবিষয়ক ব্যবস্থাদি যেমনঃ পুষ্টি, ব্যক্তিগত স্বাস্থ্যরক্ষার নিয়মাবলী, পারিবারিক পরিচ্ছন্নতা, ছোট পরিবার ইত্যাদি অবহিত করেন।

আজও শিশু মৃত্যুর তিনটি প্রধান কারণ যথাক্রমেঃ ধনুষ্টঙ্কার, ডিপথেরিয়া ও হুপিংকাসি থেকে মুক্তির জন্য শিশুদের ডি পি টি বা ডি টি ইঞ্জেকশন দেবার ব্যবস্থা করা হয়েছে। মাতৃমঙ্গল ও শিশুমঙ্গল প্রকল্প স্বেচ্ছাসেবা সংস্থা ও স্থানীয় পর্ষদগুলির অংশগ্রহণকে উৎসাহিত করা হয়। সুসংহত শিশুস্বাস্থ্য বিকাশ প্রকল্প এই রাজ্যে যথাযথভাবে চলছে।

শিশুদের যথাযথ মানুষ করার দায়িত্ব সচেতন করার জন্য সারা রাজ্যে শিশুস্বাস্থ্য প্রদর্শনীর মাধ্যমে শিশুদের পিতামাতাকে ১৯৮৫-৮৬ সালে মাতৃ ও শিশুস্বাস্থ্য প্রকল্পের লক্ষ্যমাত্রা এবং প্রাপ্তকালের হিসাব নিম্ন সারণীতে দেখানো হল ঃ

| বৈশিষ্ট্য | ১৯৮৫-৮৬ লক্ষ্যমাত্রা | জানুয়ারি ১৯৮৬ প্রাপ্তফল | |
|---|---|---|---|
| ১। ট্রিপল অ্যানটিজেন (ডি পি টি) শিশু (০-২ বৎসর) | ৭.০০ লক্ষ | ১ম মাত্রা | ৪,৪১,৬৪১ |
| | | ২য় মাত্রা | ৩,০২,৪৬৪ |
| | | ৩য় মাত্রা | ২,০৪,৬৫২ |
| | | অধিক মাত্রা | ৩৮,৮৪৩ |
| ২। ডবল অ্যানটিজেন (ডি টি) বিদ্যালয়ে যাওয়ার পূর্বে শিশু (৩-৫ বৎসর) | ২.৫০ লক্ষ | ১ম মাত্রা | ৪,১৮,৯৯৫ |
| | | ২য় মাত্রা | ২,৯৩,৯৪৩ |
| | | অধিক মাত্রা | ৫৪,৯৫৬ |
| ৩। টিটেনাস টক্সয়েড | ৮.৫০ লক্ষ | ১ম মাত্রা | ৪,৬১,১৯৩ |
| | | ২য় মাত্রা | ২,৯২,৮২৯ |
| | | অধিক মাত্রা | ৮২,৪৩৮ |
| ৪। কলিপার বড়ি | | | |
| (ক) মা | ১৫.৫০ লক্ষ | | ১৭,০৪,১৩৪ |
| (খ) শিশু | ১৫.৫০ লক্ষ | | ১৬,৯২,২৫৯ |
| ৫। ভিটামিন 'এ' | ১৮.০০ লক্ষ | ১ম মাত্রা | ৭,২৬,০৫৮ |
| | | ২য় মাত্রা | ৬৭,৭৯০ |
| ৬। দাই প্রশিক্ষণ | ২,০০০ | | ১,২৩০ |

"২০০০ সালের মধ্যে সকলের জন্য স্বাস্থ্য" এই লক্ষ্যে উপনীত হওয়ার জন্য প্রাথমিক স্বাস্থ্য ব্যবস্থাই হবে মূলভিত্তি। এই ব্যবস্থা অনুসারে সাব-সেন্টার, সহায়ক স্বাস্থ্যকেন্দ্র, প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র এবং গ্রামীণ হাসপাতাল—এই চারটি স্তরের মাধ্যমে গ্রামের সুদুর কোণ পর্যন্ত চিকিৎসার সুযোগ পৌঁছে দেওয়া হবে। আমরা আগেই ঘোষণা করেছি যে "গ্রামের সকলের জন্য স্বাস্থ্য" আমাদের চূড়ান্ত লক্ষ্য। প্রাথমিক স্বাস্থ্য ব্যবস্থার বিস্তৃতি ঘটিয়েই ঐ লক্ষ্যে পৌঁছানো আমাদের উদ্দেশ্য

## নিরাময়মূলক ব্যবস্থা

### ১। প্রাথমিক স্বাস্থ্য ব্যবস্থার উন্নয়ন

এই প্রকল্পের অধীনে স্বাস্থ্যকেন্দ্র ও গ্রামীণ হাসপাতাল স্থাপন করা হবে। ১৯৮৬ সালের ৩১শে মার্চ তারিখে পশ্চিমবঙ্গে প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র, সহায়ক স্বাস্থ্যকেন্দ্র এবং গ্রামীণ হাসপাতালের সংখ্যা যথাক্রমে ৩৩৫টি, ৮২০টি এবং ২১টি। ১৯৮৫-৮৬ সালে ৩টি প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র, ৫টি সহায়ক স্বাস্থ্যকেন্দ্র এবং ৩টি গ্রামীণ হাসপাতাল খোলার অনুমোদন দেওয়া হয়েছে। এ ছাড়াও ˋটি সহায়ক স্বাস্থ্যকেন্দ্রের নির্মাণ/পুনঃনির্মাণের প্রশাসনিক অনুমোদন দেওয়া হয়েছে।

সর্বভারতীয় কাঠামোর পরিপ্রেক্ষিতে এবং বিগত কয়েক বছরে আমাদের অভিজ্ঞতার ভিত্তিতে পশ্চিমবঙ্গে স্বাস্থ্যকেন্দ্র স্থাপনের নীতি সম্প্রতি ঘোষিত হয়েছে। নীতিগতভাবে সিদ্ধান্ত নেওয়া হয়েছে যে, প্রতি এক লক্ষ জনসংখ্যা পিছু একটি করে গ্রামীণ হাসপাতাল থাকবে। ঐ নীতি অনুযায়ী সাধারণভাবে প্রতি.৩০,০০০ জনসংখ্যা পিছু একটি প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র (পূর্বের ৬-শয্যাবিশিষ্ট সহায়ক স্বাস্থ্যকেন্দ্র) থাকবে। বিশেষভাবে পার্বত্য, উপজাতি অধ্যুষিত সুন্দরবন অঞ্চলে প্রতি ২০,০০০ জনসংখ্যা পিছু এইরূপ একটি স্বাস্থ্যকেন্দ্র থাকবে। এখন থেকে পূর্বের প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রের নাম হবে ব্লক স্তরের প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র। আর্থিক সঙ্গতির উপর নির্ভর করে উপরোক্ত নীতি অনুসারে পর্যায়ক্রমে স্বাস্থ্যকেন্দ্র/গ্রামীণ হাসপাতাল স্থাপন করা হবে। স্বাস্থ্যকেন্দ্রগুলির নির্মাণকার্য সম্পূর্ণ ও চালু হওয়ার মধ্যে সময়ের ব্যবধান যথাসম্ভব কম থাকে— সেদিকে আমরা বিশেষভাবে নজর দিচ্ছি। গ্রামাঞ্চলের এই স্বাস্থ্যকেন্দ্র ও হাসপাতালগুলি শুধুমাত্র জনসাধারণের চিকিৎসার প্রয়োজনই মেটাবে না, প্রতিষেধক এবং নিবারণমূলক ব্যবস্থাদির উন্নতিসাধন করবে। বহু স্বাস্থ্যকেন্দ্রেই যে চিকিৎসক নেই, এই সম্পর্কে আমরা ওয়াকিবহাল। বিশেষ করে, গত দুই বছর ধরে পাবলিক সার্ভিস কমিশনের মাধ্যমে স্বাস্থ্যকেন্দ্রগুলির জন্য চিকিৎসক নিয়োগ করার আপ্রাণ চেষ্টা চালিয়ে যাচ্ছি। কিন্তু, দুর্ভাগ্যবশত যে সমস্ত চিকিৎসককে চাকুরির নিয়োগপত্র দেওয়া হয়েছিল তাদের কাছ থেকে উপযুক্ত সাড়া মেলে নি। চিকিৎসক এবং অন্যান্য প্যারা-মেডিক্যাল কর্মী দিলেই, যে সমস্ত স্বাস্থ্যকেন্দ্র কাজ করতে পারে, সেইসব স্বাস্থ্যকেন্দ্রগুলিতে যাতে ঐ সব কর্মী থাকেন সে ব্যাপারে সম্ভাব্য সবরকম ব্যবস্থা খুঁজে বের করতে আমরা দৃঢ়প্রতিজ্ঞ। আমরা সর্বান্তকরণে আশাকরি যে, গ্রামীণ জনসাধারণের জন্য স্বাস্থ্য ব্যবস্থা গড়ে তোলার ব্যাপারে অতীতের তুলনায় ১৯৮৬-৮৭ সালে আরও ভাল ফল দেখাতে পারব। গ্রামীণ স্বাস্থ্য ব্যবস্থার উন্নতিকল্পে আমরা ১৯৮৬-৮৭ সালে ১১ কোটি ৮০ লক্ষ টাকা বরাদ্দের প্রস্তাব করেছি।

**২। সদর ও মহকুমা হাসপাতাল**

বর্তমান আর্থিক বছরে রাজ্যের বিভিন্ন সদর ও মহকুমা হাসপাতালে মোট ২৯০টি অতিরিক্ত শয্যা বাড়ানো হয়েছে। তা ছাড়া পুরুলিয়া সদর হাসপাতালের সম্প্রসারণের জন্য নির্মাণকার্যে মঞ্জুর করা হয়েছে। সদর হাসপাতালে ৩টি ইনটেনসিভ কেয়ার ইউনিট খোলার প্রস্তাব সরকারের বিবেচনাধীন।

১৯৮৬-৮৭ আর্থিক বছরে কোচবিহার জেলার মাথাভাঙা, মেখলিগঞ্জ ও তুফানগঞ্জে নতুন ৩টি মহকুমা হাসপাতাল স্থাপনের প্রস্তাব আছে। তা ছাড়া বিভিন্ন সদর ও মহকুমা হাসপাতালগুলিতে আরও ১৫০টি অতিরিক্ত শয্যা বাড়াবারও প্রস্তাব আগামী আর্থিক বছরে আছে।

**৩। রাজ্যের জেনারেল হাসপাতাল**

১৯৮৫-৮৬ আর্থিক সালে শম্ভুনাথ পন্ডিত হাসপাতালে ১০০টি শয্যাযুক্ত ক্যাজুয়ালটি ব্লক খোলা হয়েছে। ১০টি শয্যাযুক্ত উত্তর হাওড়া জেনারেল হাসপাতাল ১০০টি শয্যাযুক্ত বীরপাড়া জেনারেল হাসপাতাল ও ১২৫টি শয্যাযুক্ত বোলপুর জেনারেল হাসপাতাল স্থাপন মঞ্জুর করা হয়েছে। তাছাড়া বিধানসভার একটি জেনারেল হাসপাতাল খোলা যাবে।

১৯৮৬-৮৭ সালে নিম্নলিখিত কাজগুলি অনুমোদন করার প্রস্তাব আছে ঃ

(১) বিভিন্ন জেনারেল হাসপাতালসমূহে ১০৯টি অতিরিক্ত শয্যা খোলা।

(২) নূতন জেনারেল হাসপাতাল খোলা।

**৪। অন্যান্য প্রকল্প**

নিম্নলিখিত প্রকল্পগুলি ১৯৮৬-৮৭ সালে মঞ্জুর করার প্রস্তাব আছে ঃ

(১) তফসিলি জাতি ও উপজাতি অঞ্চলে দন্ত চিকিৎসাকেন্দ্র স্থাপন।

(২) বিভিন্ন জেনারেল ও মহকুমা হাসপাতালসমূহে মর্গের জন্য বাতানুকূল বিল্ডিং নির্মাণ।

(৩) জেনারেল ও মহকুমা হাসপাতালে নতুন ব্লাড ব্যাঙ্ক খোলা।

(৪) বিভিন্ন যক্ষ্মা হাসপাতাল, মানসিক হাসপাতাল, অধিগৃহীত প্রতিষ্ঠানের উন্নতিসাধন ইত্যাদি।

নিরাময়ের বিভিন্ন প্রতিষ্ঠান ২৭-৪-৮২ তারিখ থেকে সরকার অধিগ্রহণ করার পর ৩টি এখন সরকারি প্রতিষ্ঠান হিসাবে চলছে। রাজ্য সরকার নিরাময় পলিক্লিনিকটিকে রাজ্যের একটি পলিক্লিনিক-কাম-নার্সিং হোম-এ পরিণত করার পর সবরকম প্রচেষ্টা চালাচ্ছে যাতে থাকবে বহির্বিভাগ চিকিৎসার সুবিধা ও ৪৫টি নূতন ইনডোর বেড।

## চিকিৎসাবিদ্যা শিক্ষা, শিক্ষণ ও গবেষণা

### চিকিৎসা ও দন্তচিকিৎসা শিক্ষা

চিকিৎসা বিজ্ঞানের স্নাতক এবং স্নাতোকোত্তর বিভিন্ন পাঠক্রমে ছাত্র-ছাত্রী ভর্তি অনুমোদিত হারে করা হচ্ছে।

স্নাতোকোত্তর পর্যায়ের শিক্ষার্থীদের প্রতি মাসে মাথাপিছু ৬৫০ টাকা হারে সান্মানিকের বিনিময়ে সংশ্লিষ্ট কলেজ ও হাসপাতালে ক্লিনিক্যাল অ্যাটাচমেন্ট দেওয়া হচ্ছে। সারা দেশের মধ্যে কেবল এই রাজ্যেই স্নাতোকোত্তর পর্যায়ে শিক্ষালাভের উদ্দেশ্যে প্রতিটি পাশ করা ডাক্তারকে স্টাইপেন্ড দিয়ে কমপক্ষে এক বছরের জন্য হাউস স্টাফ হিসেবে নিয়োগ করা হয় এবং স্নাতোকোত্তর পাঠক্রমে শিক্ষালাভের জন্য উপরোক্ত হারে সান্মানিক এবং উৎসাহ ভাতা দেওয়া হয়।

মহামান্য সুপ্রিম কোর্টের আদেশ অনুসারে রাজ্যের মেডিক্যাল ও ডেন্টাল কলেজগুলির অনূন্য ত্রিশ শতাংশ আসনে সর্বভারতীয় ভিত্তিতে ছাত্র-ছাত্রী ভর্তি করা হচ্ছে। জাতীয় সংহতির স্বার্থে সারা দেশের মধ্যে কেবল এই রাজ্যেই সুপ্রিম কোর্টের উক্ত আদেশ গত বছর থেকে প্রতিপালিত হচ্ছে। যতদূর খবর পাওয়া গেছে, অন্যান্য রাজ্য বা কেন্দ্রশাসিত অঞ্চলে উক্ত আদেশ অনুসারে ছাত্র-ছাত্রী ভর্তি এখনও শুরু হয়নি।

দন্তচিকিৎসার স্নাতোকোত্তর পর্যায়ে ইতিপূর্বেই দুটি বিষয়ে পাঠক্রম চালু করা হয়েছে।

এ বছর থেকে আরও তিনটি বিষয়ে পাঠক্রম শুরু করবার জন্য প্রয়োজনীয় সরকারি অনুমোদন দেওয়া হয়েছে।

**চিকিৎসা বিজ্ঞানের বিশেষ ও অতি-বিশেষ (সুপার-স্পেশ্যালিটি) বিভাগে**

**চিকিৎসা ব্যবস্থার সম্প্রসারণ**

কলিকাতা মেডিক্যাল কলেজ হাসপাতালের আপৎকালীন (এমার্জেন্সি) বিভাগে চিকিৎসা ব্যবস্থা প্রভুত পরিমাণে সম্প্রসারিত হয়েছে। এইজন্য উক্ত বিভাগে অতিরিক্ত ৬০টি শয্যা খোলা হয়েছে এবং আনুষঙ্গিক ব্যবস্থা যথা, ডাক্তার, নার্স চতুর্থ শ্রেণীর কর্মচারির সংখ্যা বৃদ্ধি প্রভৃতি করা হয়েছে। কলকাতার অন্যান্য সরকারি হাসপাতালগুলির অনুরূপ সম্প্রসারণ ব্যবস্থা ১৯৮৬-৮৭ সালে পর্যায়ক্রমে করা হবে।

এ ছাড়াও, মহানগরীর প্রায় প্রত্যেকটি টিচিং হাসপাতালে বিশেষ ও অতি-বিশেষ বিভাগে চিকিৎসার সুযোগ বৃদ্ধির জন্য অত্যাধুনিক যন্ত্রপাতি আমদানি করা হয়েছে। শেঠ সুখলাল কারনানী হাসপাতালের নেফ্রোলজি, এনডোক্রিনোলোজি এবং ক্রিটিক্যাল কেয়ার ইউনিটগুলির সম্প্রসারণ এবং বাঙুর ইনস্টিটিউট অফ নিউরোলজিতে 'ক্যাট' স্ক্যান মেশিন চালু করা ইত্যাদি এই ব্যবস্থাগুলির অন্যতম।

**মেডিক্যাল কলেজ ও হাসপাতালের পুরানো ভবনগুলির সংস্কার ও নতুন ভবন নির্মাণ**

চিকিৎসা শিক্ষা ও চিকিৎসার সুযোগ সম্প্রসারণের লক্ষ্যে নিম্নলিখিত ব্যবস্থাগুলি নেওয়া হয়েছে ঃ—

(ক) কলকাতা মেডিক্যাল কলেজ হাসপাতালে ইংরেজী 'এল'-আকৃতির বহুতলবিশিষ্ট একটি ভবন নির্মাণের উদ্দেশ্যে প্রাথমিক পর্যায়ে আনুমানিক ৯৮ লক্ষ ১০ হাজার টাকার সরকারি অনুমোদন দান;

(খ) আর জি কর মেডিক্যাল কলেজে আনুমানিক ৩ কোটি ৪২ লক্ষ ১৬ হাজার টাকা ব্যয়ে বহুতলবিশিষ্ট 'অ্যাকাডেমি বিল্ডিং' ভবন নির্মাণের জন্য সরকারি অনুমোদন দান;

(গ) মেডিক্যাল কলেজের 'প্যাথলজি বিল্ডিং' এবং 'কেমিক্যাল বিল্ডিং'-এর তলগুলি পুনর্নির্মাণের যথাক্রমে ৩৫ লক্ষ ২৮ হাজার ৫০০ টাকা এবং ৩১ লক্ষ ৯৫ হাজার টাকার সরকারি অনুমোদন দান;

(ঘ) নীলরতন সরকার মেডিক্যাল কলেজের 'অ্যাকাডেমি বিল্ডিং' নির্মাণ কার্য সমাপ্তির জন্য এবং বাঁকুড়া সম্মিলনী মেডিক্যাল কলেজ হাসপাতাল সংলগ্ন 'কোলে বিল্ডিং সংস্কারের জন্য ৫ লক্ষ টাকার সরকারি অনুমোদন দান।

১৯৮৬-৮৭ সালে অন্যান্য কলেজ ও হাসপাতাল ভবনের সংস্কারের জন্য ব্যবস্থা নেওয়ার কথা চিন্তা করা হচ্ছে।

**শিক্ষণ কর্মসূচি**

এ বছর থেকে কলকাতার 'কলেজ নার্সিং'-এ ২৫টি আসন বিশিষ্ট সংক্ষিপ্ত বি এস সি (অনার্স) পাঠক্রম চালু হয়েছে। এ ছাড়াও, বহুমুখী স্বাস্থ্য কল্যাণ প্রকল্পে নিয়োগের উদ্দেশ্যে সহকারি সেবিকাদের প্রশিক্ষণের জন্য পাঁচটি ট্রেনিং স্কুল খোলা হয়েছে।

আগামী বছর থেকে নার্সিং-এ বিশেষ সার্টিফিকেট কোর্স চালু করবার পরিকল্পনা আছে।

**ভারতীয় চিকিৎসাবিধি ও হোমিওপ্যাথি**

দীর্ঘদিন যাবৎ রাজ্য সরকার ভারতীয় চিকিৎসাবিধি ও হোমিওপ্যাথিকে হেলথ কেয়ার ডেলিভারি সিস্টেমের অংশরূপে স্বীকৃতি দিচ্ছেন এবং এই চিকিৎসাবিধির উপর বিশেষ গুরুত্ব আরোপ করছেন। এই বিশেষ চিকিৎসাবিধির অন্তর্গত ইউনানী, আয়ুর্বেদ ও হোমিওপ্যাথি—এই তিনটি বিভাগের গুরুত্বপূর্ণ কার্যাবলি নিম্নে বর্ণিত হল।

**ইউনানী**

রাজ্য সরকার কর্তৃক স্থাপিত স্টেট কাউন্সিল অফ ইউনানী মেডিসিন ইউনানী চিকিৎসকদের রেজিস্ট্রি করবার ব্যবস্থা প্রায় সম্পূর্ণ করে ফেলেছেন। ইউনানী ডাইরেক্টরেট স্থাপন করার জন্য এবং শীঘ্রই কিছু ইউনানী চিকিৎসাকেন্দ্র স্থাপনেরও ব্যবস্থা নেওয়া হচ্ছে।

**আয়ুর্বেদ**

আয়ুর্বেদ চিকিৎসাবিধির অন্তর্গত শিক্ষাকেন্দ্র, স্বাস্থ্য সুরক্ষাকেন্দ্র এবং ঔষধ প্রস্তুতকারী কেন্দ্রগুলির গুণগত পরিবর্তন হয়েছে।

স্নাতক এবং স্নাতোকোত্তর আয়ুর্বেদীয় পাঠক্রমের জন্য নতুন শিক্ষকের পদ সৃষ্টি করা হয়েছে এবং এগুলি অতি শীঘ্রই পূরণ করা হবে।

উপরে বর্ণিত কলেজগুলির বর্তমান স্থান সঙ্কুলান এবং সুযোগ-সুবিধা বৃদ্ধির জন্য ব্যবস্থা নেওয়া হচ্ছে। ঐ কলেজগুলির সাথে যুক্ত হাসপাতালগুলির সুযোগ-সুবিধাও বাড়ানো হয়েছে এবং তা আরও বৃদ্ধির জন্য ব্যবস্থা নেওয়া হচ্ছে। কিছু নতুন আয়ুর্বেদ চিকিৎসাকেন্দ্র খোলা হয়েছে এবং খুব তাড়াতাড়ি আরও কিছু খোলা হবে। রাজ্য আয়ুর্বেদিক চিকিৎসাকেন্দ্রগুলি থেকে উপযুক্ত মানের ঔষধ বিলি করার জন্য কল্যাণীতে অবস্থিত ঔষধ প্রস্তুতকারী কেন্দ্রকে আরও বেশি টাকা দেওয়া হয়েছে। কল্যাণীতে অবস্থিত আয়ুর্বেদ এবং হোমিওপ্যাথি সংযুক্ত ঔষধ প্রস্তুতকারী কেন্দ্রের ভেষজ উদ্যানের নির্মাণ কার্যও প্রায় শেষ হয়ে এসেছে এবং খুব তাড়াতাড়ি সেখানে কাজ শুরু হবে।

আয়ুর্বেদ ডাইরেক্টরেটের উন্নতির জন্য ব্যবস্থা নেওয়া হচ্ছে।

**হোমিওপ্যাথি**

বর্তমানে হোমিওপ্যাথিতে শিক্ষা এবং চিকিৎসা ব্যবস্থা উভয়ক্ষেত্রেই যথেষ্ট উন্নতি হয়েছে। এই রাজ্যের চারটি বেসরকারি বি এইচ এম এস কলেজের মধ্যে তিনটির পরিচালনভার রাজ্য সরকার বহন করছে এবং বাকি একটিরও প্রকৃত পরিচালনভার শীঘ্রই গ্রহণ করা হবে।

এই রাজ্যে সি সি এইচ নিয়মাবলি কার্যকর করা হয়েছে এবং সেই উদ্দেশ্যে রাজ্যের আইন প্রয়োজনমতো এমনভাবে পরিবর্তন করা হয়েছে যাতে অনুন্নত মানের প্রতিষ্ঠান ব্যাঙের ছাতার মতো গজিয়ে উঠতে না পারে।

রাজ্য সরকার চারটি স্নাতক কলেজের ব্যয়ভার বহন করছেন এবং যে সমস্ত ডিপ্লোমা কলেজগুলি সি সি এইচ নিয়মাবলি গ্রহণ করেছে তাদের অনুদান দেবার কথা চিন্তা করছেন। সল্টলেকে ন্যাশনাল ইনস্টিটিউট অব হোমিওপ্যাথি স্থাপনের জন্য ভারত সরকারকে বিনামূল্যে ৩৬ একর জমি দেওয়া হয়েছে।

হোমিওপ্যাথি চিকিৎসার সুযোগ-সুবিধা বৃদ্ধির জন্য বর্তমানে ৩৯৭টি সরকারি হোমিওপ্যাথি চিকিৎসাকেন্দ্র এবং ৪২১টি গ্রাম পঞ্চায়েত হোমিওপ্যাথি চিকিৎসাকেন্দ্র চলছে। সপ্তম পঞ্চবার্ষিক পরিকল্পনায় ২৫০টি রাজ্য হোমিওপ্যাথি এবং সমসংখ্যক গ্রাম পঞ্চায়েত হোমিও চিকিৎসাকেন্দ্র স্থাপনের পরিকল্পনা আছে। আরও ১০৪টি গ্রাম পঞ্চায়েত হোমিওপ্যাথি চিকিৎসাকেন্দ্র স্থাপনের কথা চিন্তা করা হচ্ছে। বি এইচ এম এস কলেজগুলির সাথে যুক্ত হোমিওপ্যাথি হাসপাতালগুলি পরিচালনার জন্য অনুদান দেওয়া হচ্ছে।

কল্যাণীতে অবস্থিত ঔষধ প্রস্তুতকারী কেন্দ্র এবং গবেষণা কেন্দ্রের নির্মাণকার্য প্রায় শেষ হয়ে এসেছে এবং খুব তাড়াতাড়ি কাজ শুরু হবে।

**পরিবার কল্যাণ**

পশ্চিমবঙ্গ সরকার পরিবার কল্যাণ কর্মসূচিকে এই রাজ্যে সার্থক রূপায়ণ করবার জন্য দৃঢ়প্রতিজ্ঞ। সক্ষম বিবাহিত দম্পতিকে ছোট সংসার নীতি গ্রহণে প্রণোদিত করা এবং বিভিন্ন রকমের জন্মনিরোধক ব্যবস্থা গ্রহণ করাই হল এই কর্মসূচির মূল উদ্দেশ্য। এর সাথে রয়েছে মা ও সন্তান উভয়ের স্বাস্থ্যের প্রতি নজর দেওয়া।

১৯৮৫-৮৬ সালে পরিবার কল্যাণ কর্মসূচিকে আরও উন্নত করার জন্য সরকার নিম্নলিখিত বিশেষ ব্যবস্থা গ্রহণ করেছেন ঃ—

(১) পরিবার কল্যাণ কর্মসূচির বাণী বিভিন্ন গণমাধ্যমের সাহায্যে সর্বত্র ছড়িয়ে দেয়ার ব্যবস্থা;

(২) সাধারণ প্রশাসন, পঞ্চায়েত, সমাজসেবী সংস্থা, ট্রেড ইউনিয়ন, ইন্ডিয়ান মেডিক্যাল অ্যাশোসিয়েশন এবং অন্যান্য সমাজ কল্যাণ সংস্থা ইত্যাদির সক্রিয় সংযোগে পরিবার কল্যাণ কর্মসূচির উন্নতি বিধান;

(৩) স্বাস্থ্যকর্মী, স্বাস্থ্য স্বেচ্ছাসেবী, শিক্ষাপ্রাপ্ত দাই প্রভৃতির সহায়তায় গৃহে গৃহে সক্ষম দম্পতিকে প্রণোদিত করা;

(৪) গ্রামাঞ্চলে জনপ্রতিনিধিদের জন্য পরিবার কল্যাণ শিক্ষণ শিবির স্থাপন;

(৫) ক্ষুদ্র শিবিরের মাধ্যমে ল্যাপারোস্কোপিক দ্বারা বন্ধ্যাকরণ এবং তৎসহ এই জাতীয় শিবিরে নির্বীর্জকরণ, বন্ধ্যাকরণ ও কপার টিউব গ্রহণ ;

(৬) চিকিৎসকদের ল্যাপারোস্কোপের মাধ্যমে বন্ধ্যাকরণে বিশেষ শিক্ষা ব্যবস্থার প্রচলন ;

এ ছাড়া রয়েছে বিভিন্ন রকমের বন্ধ্যাকরণ, জন্মনিরোধক বটিকা এবং কপার টিউব পদ্ধতির প্রয়োগ সম্বন্ধে চিকিৎসক ও জনস্বাস্থ্য সেবিকাদের শিক্ষণ ব্যবস্থা;

(৭) মা ও শিশুর স্বাস্থ্য রক্ষার কর্মসূচি ও রোগ প্রতিষেধক টিকার বর্ধিত কর্মসূচির বিস্তৃত অন্তর্ভুক্তির বিশেষ প্রয়াস চালিয়ে যাওয়া হচ্ছে। এই কর্মসূচিতে প্রসবের পূর্বে, সময়ে ও পরিবর্তীকালে মাকে সুচিকিৎসার ব্যবস্থা, শিশুকে ও মাকে রোগ প্রতিষেধক টিকা প্রদান, রক্তাল্পতাজনিত অপুষ্টি, শিশুদের অন্ধত্বের বিরুদ্ধে প্রতিকার গ্রহণ ইত্যাদির ব্যবস্থা রয়েছে;

(৮) এক হাজার জনসংখ্যাবিশিষ্ট গ্রামে একজন দাইকে শিক্ষা প্রদানের কর্মসূচি নেওয়া হয়েছে। এই দাই গৃহে সন্তান প্রসবের ব্যাপারে সাহায্য করবেন।

এই সমস্ত প্রচেষ্টার ফলে এপ্রিল, ১৯৮৫ থেকে ফেব্রুয়ারি, ১৯৮৬ পর্যন্ত ২,৩৬,৪৮৬ জন বন্ধ্যাত্বকরণ, ৫১,৭১৩ জন লুপ গ্রহণ এবং ১,৩০,০০০ জন অন্যান্য জন্ম-নিরোধক ব্যবস্থা গ্রহণ করেছেন। ফেব্রুয়ারি, ১৯৮৬ সাল পর্যন্ত হিসাবে গৃহীত কর্মসূচি পূরণ মাত্রা তার আগের বছরের থেকে যথেষ্ট বেশি ছিল। পশ্চিমবঙ্গ সরকার প্রস্তাব করছেন যে, ১৯৮৬-৮৭-তে ৫,০৫,০০০ জন জন্ম-নিরোধক অপারেশন ও ১,১৫,০০০ জন আই ইউ ডি পদ্ধতির অধীনে আসবেন। আশা করা যায় যে, মা ও শিশুস্বাস্থ্য কর্মসূচিতে ১৯৮৬-৮৭ সালে ৭ লক্ষ মা ও ৯ লক্ষ শিশু রোগ-প্রতিষেধক সুব্যবস্থার ফল লাভ করবে। তাছাড়া রক্তাল্পতাজনিত অপুষ্টির বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণের ফলে আরও ২৩ লক্ষ মা এবং ২৪ লক্ষ শিশু উপকৃত হবে। বর্তমান বছরে আরও ১০ লক্ষ শিশু অন্ধত্ব-নিবারণ কর্মসূচির আওতায় আসবে।

আশা করা যায় রাজ্যের ২,০০০ দাইকে ১৯৮৫-৮৬ সালে শিক্ষা প্রদান করা হবে।

পশ্চিমবঙ্গে বিভিন্ন পরিবার কল্যাণ পদ্ধতিতে শতকরা ২৯ জন দম্পতি বর্তমানে অন্তর্ভুক্ত আছেন। সরকার ১৯৯৬-৯৭ সালের মধ্যে শতকরা ৬০ জন সক্ষম দম্পতিকে পরিবার কল্যাণ পদ্ধতির অন্তর্ভুক্ত করার জন্য জোরদার প্রচেষ্টা চালিয়ে যাবেন—যাতে আমরা ২০০০ সালে প্রতি ১,০০০ জনসংখ্যায় ২১ জনের জন্ম, এই লক্ষ্যে পৌঁছতে পারি।

**ইন্ডিয়া পপুলেশন প্রোজেক্ট-৪**

১০৭ কোটি টাকার প্রকল্প 'ইন্ডিয়া পপুলেশন প্রোজেক্ট-৪' এই রাজ্যের চারটি জেলা—বর্ধমান, বাঁকুড়া, বীরভূম ও পুরুলিয়ায় সম্পাদিত হবে। বিশ্ব ব্যাঙ্ক ও কেন্দ্রীয় সরকারের সহযোগিতায় পাঁচ বছর ব্যাপী এই কর্মসূচি শুরু হয়েছে সেপ্টেম্বর, ১৯৮৫-তে। এই প্রকল্পের উদ্দেশ্য নিম্নে দেওয়া হল ঃ

(ক) জন্মহার ও শিশু মৃত্যুহার নিয়ন্ত্রণের ব্যাপারে সংশ্লিষ্ট বিশেষ কর্মসূচির উপর দৃষ্টিদান ও সেবার প্রসারণ ঘটানো;

(খ) উৎকর্ষতা, পরিচালন ও শিক্ষণ ব্যবস্থার নানারকম অসুবিধা দূর করে সুচিকিৎসার ব্যবস্থা পৌঁছে দেওয়া;

(গ) অনুরূপ কর্মসূচির উন্নতি ঘটিয়ে জাতীয় পরিবার কল্যাণ কর্মসূচির মাধ্যমে জনসংখ্যা

নিয়ন্ত্রণের লক্ষ্যমাত্রায় পৌঁছানো।

১৯৮৬-৮৭ সালে এই প্রকল্পের জন্য ১০৩ কোটি টাকা রাজ্য সরকারের খাতে বরাদ্দ ধার্য হয়েছে।

মাননীয় অধ্যক্ষ মহোদয়,

যে আর্থিক বৎসর শুরু হল, তা স্বাস্থ্য ও পরিকল্পনা বিভাগের পক্ষে এক বিরাট চ্যালেঞ্জ আমাদের আশঙ্কা, দেশ আজ গভীর অর্থনৈতিক সঙ্কটের মুখে কেন্দ্রীয় সরকারের জনবিরোধী আগ্রাসী নীতি সেই সঙ্কটকে আরও ঘনীভূত করে তুলবে। আমাদের দৃঢ় প্রত্যয়, সঙ্কট যতই গভীর হোক না কেন, আমরা তার মোকাবিলা করতে সক্ষম। সীমিত আর্থিক ক্ষমতা সত্ত্বেও বামফ্রন্ট সরকার, তার কর্মীগণকে আর্থিক এবং পদোন্নতির সুযোগ-সুবিধা দিয়েছে, যাতে প্রশাসনে দক্ষতা দিন দিন বৃদ্ধি পায়। আমাদের সন্দেহ নেই, তারাও বামফ্রন্ট সরকারের জনদরদী নীতিতে উৎসাহিত হবেন। একদিকে বিভিন্ন সমাজ-উন্নয়ন প্রকল্পের মধ্যে সমন্বয়, সরকারি বিভাগসমূহের সহযোগিতা, অপরদিকে পঞ্চায়েত সংস্থা ও স্বেচ্ছাসেবী ও গণতান্ত্রিক সংস্থার মধ্যে সমন্বয় ও পরস্পর সহযোগিতার মধ্য দিয়ে আমরা একটি স্বাস্থ্য-আন্দোলন গড়ে তুলব যার মূলমন্ত্র হবে সাধারণ মানুষের স্বতঃস্ফূর্ত উদ্যোগ ও স্বাস্থ্য সম্বন্ধে নবচেতনা। আমরা সবাই "২০০০ সনের মধ্যে স্বাস্থ্য" এই নীতি বাস্তবায়িত করে তুলতে দৃঢ়সংকল্প।

আমাদের পথ অবশ্যই বন্ধুর। তাই এই কঠিন যাত্রাপথে আমরা সকলের—আমাদের যেসব বন্ধু বিরোধী আসনে সমাসীন, তাদেরও সক্রিয় সহযোগিতা কামনা করি, যাতে গোটা জাতির স্বাস্থ্য আরও উজ্জ্বল হয়ে ওঠে।

মহাশয় এ কথা বলে আমি ৩৬ নং দাবির অধীনে মুখ্যখাত "২৮০-চিকিৎসা" এবং "৪৮০-চিকিৎসা সম্পর্কে মূলধন বিনিয়োগ", ৩৭ নং দাবির অধীনে মুখ্যখাত "২৮১-পরিবার কল্যাণ" ও ৩৮ নং দাবির অধীনে মুখ্যখাত "২৮২-জনস্বাস্থ্য, অনাময় ও জল সরবরাহ (বায়ু ও জল দূষণ নিবারণ এবং পয়ঃপ্রণালী ও জল সরবরাহ ব্যতিরেকে)" খাতে ব্যয়বরাদ্দ সংক্রান্ত আমাদের এই প্রস্তাব সভায় গ্রহণের জন্য পেশ করছি।

**সংযোজনী**

**১৯৭৬ সালের শেষ থেকে ১৯৮৫ সালের শেষ পর্যন্ত অগ্রগতির খতিয়ান**

| বিষয় | ১৯৭৬ সালের শেষে অবস্থা | ১৯৮৫ সালের শেষে অবস্থা |
|---|---|---|
| (১) | (২) | (৩) |
| ১। পশ্চিমবঙ্গের জনসংখ্যা | ৪ কোটি ৪৩ লক্ষ (১৯৭১ সালের আদম সুমারী অনুসারে—৪ কোটি ৪৩ লক্ষ) | ৫ কোটি ৯১ লক্ষ (১৯৮১ সালের আদম সুমারী অনুসারে—৫ কোটি ৪৫ লক্ষ) |
| ২। মাথাপিছু স্বাস্থ্য খাতে ব্যয় | টাকা ১৫.৯০ | টাকা ৩৭.০৯ |

| বিষয় | ১৯৭৬ সালের শেষে অবস্থা | ১৯৮৫ সালের শেষে অবস্থা |
|---|---|---|
| (১) | (২) | (৩) |
| ৩। হাসপাতালের সংখ্যা | | |
| শহরে | ২৫০ | ২৭৬ |
| গ্রামে | ৯২ | ১৩৩ |
| | ৩৪২ | ৪০৯ |
| ৪। স্বাস্থ্যকেন্দ্র | | |
| (ক) প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র | ২৮১ (স্থায়ী) | ৩১৩ (স্থায়ী) |
| | ৫৪ (অস্থায়ী) | ২২ (অস্থায়ী) |
| | ৩৩৫ | ৩৩৫ |
| (খ) সহায়ক স্বাস্থ্যকেন্দ্র | ৭১৮ | ৮২০ |
| (গ) উপকেন্দ্র | ১,০০৫ (পরিবার কল্যাণ কর্মসূচি) | ৭৭১ (এম এন পি) ৫,৭৬২ (পরিবার কল্যাণ কর্মসূচি |
| | | মোট ৬,৫৩৩ |
| ৫। হাসপাতাল-শয্যা | | |
| (ক) শহরে | ৩৫,৮৯১ | ৪৫,২২২ |
| (খ) গ্রামে | ১৬,৭৩৩ | ১৯,১১২ |
| | ৫২,৬২৪ | ৬৪,৩৩৪ |
| ৬। বিশেষজ্ঞ ক্লিনিক | | |
| (ক) চেস্ট ক্লিনিক | ১১৬ | ১২৪ |
| (খ) দন্ত ক্লিনিক | ১২১ | ২৩০ |
| (গ) মানসিক রোগ সংক্রান্ত ক্লিনিক | ৭ | ৩৫ |
| ৭। ভ্রাম্যমাণ চিকিৎসা কেন্দ্র/ইউনিট | — | ৭৮ |
| ৮। বেসরকারি হাসপাতাল অধিগ্রহণ | ২০ | ৩৮ |
| ৯। শিক্ষক চিকিৎসকদের পদোন্নতির সংখ্যা | ১০৬ | ৯৫৪ |
| | (১৯৭২-৭৭-এর জুন পর্যন্ত) | (জুলাই ১৯৭৭ থেকে ডিসেম্বর ১৯৮৫ পর্যন্ত |
| শিক্ষকপদে নিয়োগের উপযুক্ত ও প্যানেলে অন্তর্ভুক্ত চিকিৎসকদের সংখ্যা | ২১৩ | ৬৫৫ |
| | (১৯৭২-৭৭-এর জুন পর্যন্ত) | (জুলাই ১৯৭৭ থেকে |

| বিষয় | ১৯৭৬ সালের শেষে অবস্থা | ১৯৮৫ সালের শেষে অবস্থা |
|---|---|---|
| (১) | (২) | (৩) |
| | | ডিসেম্বর ১৯৮৫ পর্যন্ত) |
| মাহিনা বৃদ্ধি হয়ে উচ্চতর গ্রেডে উন্নীত চিকিৎসকের সংখ্যা | ১,০৪০ (১৯৭২-৭৭-এর জুন পর্যন্ত) | ৩,০০০ (জুলাই ১৯৭৭ থেকে ডিসেম্বর ১৯৮৫ পর্যন্ত) |
| ১০। নার্সিং সার্ভিসে উচ্চপদের সংখ্যা | | |
| গ্রেড ১(১) | ২০ | ৩৮০ |
| প্রিন্সিপাল নার্সিং অফিসার | — | ২৩ |
| জেলা পাবলিক হেলথ নার্সিং অফিসার | — | ১৮ |
| রিজিওনাল ট্রেনিং স্কুলে প্রিন্সিপাল ও অন্যান্য টিচিং পোস্ট | — | ৬ (১ জন প্রিন্সিপাল সহ) |
| ১১। স্বাস্থ্যকর্মীর সংখ্যা | | |
| নার্স (শিক্ষণপ্রাপ্ত) | ৯,৯৮৫ | ১৮,৭১৬ [এ এন এম (আর) সহ] |
| নার্স (আনট্রেন্ড) | ১,০২০ | ৬০০ |
| ফার্মাসিস্ট | ২,০১৩ | ৩,৯৬৬ (৩১-১২-৮৩ পর্যন্ত) |
| মেডিক্যাল টেকনোলজিস্ট ল্যাবরেটরি | ১,৪৫২ | ২,৭৫৪ (৩১-১২-৮৩ পর্যন্ত) |
| এক্স-রে | ১,১৬৫ | ২,২২০ (৩১-১২-৮৩ পর্যন্ত) |
| অন্যান্য | ১,৭৭০ | ৩,২২০ (৩১-১২-৮৩ পর্যন্ত) |
| সেনিটারি ও ফিল্ড সার্ভিস | ২০,০০০ | ২৪,২৪২ (৩১-১২-৮৩ পর্যন্ত) |
| রিহ্যাবিলিটেশন, সোশ্যাল ও হেলথ এডুকেশন সার্ভিস | ১,২৩৯ | ১,৮৩৯ (৩১-১২-৮৩ পর্যন্ত) |
| ১২। শিক্ষাপ্রাপ্ত হেলথ গাইডের সংখ্যা | — | ৪১,২৩২ (প্রকল্পটি ২-২-৭৭ থেকে চালু) |
| ১৩। নানার্থসাধক স্বাস্থ্যকর্মী প্রকল্প | | |

| বিষয় | ১৯৭৬ সালের শেষে অবস্থা | ১৯৮৫ সালের শেষে অবস্থা |
|---|---|---|
| (১) | (২) | (৩) |
| কতগুলি জেলায় প্রকল্প চলছে | ৫ | ১৫ |
| প্রশিক্ষণ কেন্দ্রের সংখ্যা | — | ২ (পুরুষ কর্মীদের জন্য) ২৬ (মহিলা কর্মীদের জন্য) |
| শিক্ষণপ্রাপ্তের সংখ্যা | — | ২,৫৪৮ (পুরুষ) |
| | — | ৬২৫ (মহিলা) |
| কর্মী | — | ৮,৮৭৪ (পুরুষ) |
| | — | ৬,৫৩৩ (মহিলা) |
| ওরিয়েনটেশন ট্রেনিংপ্রাপ্ত ডাক্তারের সংখ্যা | ১৫২ | ৯৯৪ |
| ১৪। ম্যালেরিয়া নির্মূলীকরণ কর্মসূচি | | |
| রোগ নির্ণীত হয়েছে এমন লোকের সংখ্যা | ১,১২,৩৮২ (১৯৬২-৭৬) | ২,৪৭,৪৮১ (১৯৭৭-১৯৮৫) |
| মৃতের সংখ্যা | ৭ (১৯৬২-৭৬) | ৫৬ (১৯৭৭-১৯৮৫) |
| ১৫। যক্ষ্মা এবং মানসিক রোগ চিকিৎসা কেন্দ্র যক্ষ্মা | | |
| শয্যা সংখ্যা | ৪,৬৩০ (রাঁচীতে পশ্চিমবঙ্গ সরকারের ১৩০টি শয্যা সহ) | ৬,১৪৭ (রাঁচীতে পশ্চিমবঙ্গ সরকারের ১৩০টি শয্যা সহ) |
| ক্লিনিক সংখ্যা | ১১৬ | ১২৪ |
| মানসিক রোগ | | |
| শয্যা সংখ্যা | ১,২৪০ | ২,১৪০ |
| ক্লিনিক সংখ্যা | ৭ | ৩৫ |
| ১৬। কুষ্ঠ নিবারণ | | |
| নিবারণ কেন্দ্র | ৩৯ | ৪৩ |
| এস ই টি কেন্দ্র | ৩৫০ | ৭০৫ |
| আপ-গ্রেডেড্ সেন্টার | — | ১৬ |
| আঞ্চলিক কেন্দ্র | ৮ | ১৩ |
| প্রশিক্ষণ কেন্দ্র | ২ | ৪ |

| বিষয় | ১৯৭৬ সালের শেষে অবস্থা | ১৯৮৫ সালের শেষে অবস্থা |
|---|---|---|
| (১) | (২) | (৩) |
| টেম্পোরারি হসপিটালাইজেশন ওয়ার্ড | ১৫ | ৩২ |
| এপিডেমিওলজিক্যাল সারভিলেন্স টিম | — | ২ |
| নন-মেডিক্যাল পদ সৃষ্টি | — | ৩০০ |
| রোগ নির্ণীতি হয়েছে এমন লোকের সংখ্যা | ১,৫৮,২৮২ | ২,৬৬,৫৫৭ (১৯৮৪-৮৫) |
| চিকিৎসাপ্রাপ্ত রোগীর সংখ্যা | ১,১৯,৫৮০ | ১,৭৭,০৩১ (১৯৮৪-৮৫) |
| ১৭। অ্যান্টি র‍্যাবিক ভ্যাকসিনের বার্ষিক উৎপাদন (মিঃ লিঃ) | ২৩,০০,০০০ | ৩৪,৩৬,৬৯৬ |
| ১৮। অন্ধত্ব নিবারণ ও প্রতিরোধ | | |
| আঞ্চলিক ইনস্টিটিউট | — | ১ |
| উন্নীত মেডিক্যাল কলেজের সংখ্যা | — | ৬ |
| উন্নীত জেলা হাসপাতালের সংখ্যা | — | ১৫ |
| উন্নীত প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রের সংখ্যা | — | ২০০ |
| অপথালমিক অ্যাসিস্ট্যান্টদের জন্য প্রশিক্ষণ কেন্দ্র | — | ৩ |
| চক্ষু ব্যাঙ্ক | — | ৩ |
| ক্যাটার‍্যাক্ট অপারেশন | — | (১৯৮০ থেকে)<br>১৯৮২-৮৩ ২৭,০২০<br>১৯৮৩-৮৪ ৪৪,২৩৭<br>১৯৮৪-৮৫ ৪৫,৩৬৭<br>১৯৮৫-৮৬ ৪১,৪১৩<br>(৩১-১-৮৬ পর্যন্ত) |
| ১৯। পরিবার পরিকল্পনা কর্মসূচি | | |
| বন্ধ্যাত্ব | ৩৫,৪২৭ (১৯৭৭-৭৮) | ১,৭২,৮১১ (১-৪-৮৫ থেকে ৩১-১২-৮৫ পর্যন্ত) |
| আই ইউ ডি | ৭,১২৪ (১৯৭৭-৭৮) | ৪১,৯৪৮ (১-৪-৮৫ থেকে ৩১-১২-৮৫ পর্যন্ত) |
| সি সি ইউজার | ৭৪,৫৮৮ | ১,১২,১৩২ |

| বিষয় | ১৯৭৬ সালের শেষে অবস্থা | ১৯৮৫ সালের শেষে অবস্থা |
|---|---|---|
| (১) | (২) | (৩) |
| | (১৯৭৭-৭৮) | (১-৪-৮৫ থেকে ৩১-১২-৮৫ পর্যন্ত) |
| ২০। হাসপাতালে রোগীদের খাদ্য ও পথ্যের জন্য মাথা পিছু বরাদ্দ | | |
| সাধারণ হাসপাতাল | ২ টাকা ৫০ পয়সা | ৪.০০ |
| টি বি হাসপাতাল | ৩ টাকা | ৪.৫০ |
| ২১। আয়ুর্বেদ চিকিৎসার অগ্রগতি | | |
| হাসপাতাল অধিগ্রহণের সংখ্যা | ৩ | ৩ |
| আয়ুর্বেদিক ফার্মেসির সংখ্যা | ১ | ১ |
| ফার্মেসি প্রশিক্ষণ সংখ্যা | ১ | ১ |
| সরকারি ডিসপেনসারি | ৩১ | ১৩৫ |
| সাহায্যপ্রাপ্ত ডিসপেনসারি | ৫৬ | ৫৬ |
| ২২। হোমিওপ্যাথি চিকিৎসা | | |
| রাজ্য ঔষধালয় | ৩৪ | ১৫৫ |
| গ্রাম পঞ্চায়েৎ ডিসপেনসারি | ১ | ৪২১ (মঞ্জুরীকৃত) |
| প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রে হোমিও চিকিৎসক নিয়োগ | — | ১০২ |
| সহায়ক স্বাস্থ্যকেন্দ্রে হোমিও চিকিৎসক নিয়োগ | ১৩৫ | ১৩৫ |
| ডিগ্রি কলেজ অধিগ্রহণ | — | ৪ (কেবল পরিচালনব্যবস্থা অধিগ্রহণ) |
| ২৩। এম বি বি এস ছাত্রদের ও ডাক্তারদের ভাতা | | |
| ইন্টার্নী | ২৭৫ টাকা মাসিক | ৪৫০ টাকা মাসিক |
| জুনিয়ার হাউস স্টাফ | ৪০০ টাকা মাসিক | ৬০০ টাকা মাসিক |
| সিনিয়ার হাউস স্টাফ | ৫০০ টাকা মাসিক | ৬৫০ টাকা মাসিক |
| ২৪। নার্সিং প্রশিক্ষণ | | |
| কলেজ অফ নার্সিং | ১ | ১ |
| বি এসসি (নার্সিং) কোর্সের আসন সংখ্যা (প্রতি বছর) | ২০ | ২০ |

| বিষয় | ১৯৭৬ সালের শেষে অবস্থা | ১৯৮৫ সালের শেষে অবস্থা |
|---|---|---|
| (১) | (২) | (৩) |
| সংক্ষিপ্ত বি এসসি (নার্সিং) | | |
| কোর্সের আসন সংখ্যা (প্রতি বছর) | — | ২৫ |
| রিজিওন্যাল টিচার্স/পি এইচ নার্সিং | | |
| প্রশিক্ষণ কেন্দ্র | — | ১ |
| ঐ আসন সংখ্যা (প্রতি বছর) | — | ৩০ |
| প্রমোশনাল প্রশিক্ষণ কেন্দ্র | — | ৬ |
| ঐ আসন সংখ্যা (প্রতি সেশনে) | — | ২৭০ |
| জি এন এম ট্রেনিং সেন্টার | | |
| কেন্দ্র সংখ্যা | ১৩ | ১৮ (সরকারি—১১) |
| আসন সংখ্যা | ১,১২০ | ১,৮৮২ (সরকারি—১,৫৩২) |
| এ এন এম ট্রেনিং সেন্ট্রার | | |
| কেন্দ্র সংখ্যা | ১৯ | ২৬ |
| আসন সংখ্যা | ১,২৭০ | ১,৭০৯ |
| পি এইচ ওরিয়েন্টেশন সেন্টার | | |
| কেন্দ্র সংখ্যা | ১ | ১ |
| আসন সংখ্যা (প্রতি সেশনে) | ৩০ | ৩০ |
| ২৫। পশ্চিমবঙ্গে | | |
| একজন ডাক্তার সেবা করেন | | ২,১২৬ জনকে (৩১-১২-৮৪) |
| একজন নার্স সেবা করেন | | ২,২০৭ জনকে (৩১-১২-৮৪) |
| একটি হাসপাতালে শয্যা আছে | ৯৩৫ জনের জন্য | ৯১৮ জনের জন্য (৩১-১২-৮৫) |

## Demand No. 36

**Mr. Deputy Speaker :** There are 50 cut motions to Demand No. 36. All the cut motions are in order and taken as moved.

**Shri Kashinath Mishra :** Sir, I beg to move that the amount of Demand be reduced by Rs.100.

**Shri Abanti Mishra :** Sir, I beg to move that the amount of Demand be reduced by Rs.100.

**Demand No. 37**

**Mr. Deputy Speaker :** There are two cut motions to Demand No. 37. All the cut motions are in order and taken as moved.

**Shri Kashinath Mishra :** Sir, I beg to move that the amount of Demand be reduced by Rs.100/-.

**Demand No. 38**

**Mr. Deputy Speaker :** There are 11 cut motions to this Demand. All the cut motions are in order and taken as moved.

**Shri Kashinath Mishra :** Sir, I beg to move that the amount of Demand be Reduced by Rs.100.

**Dr. Ambarish Mukhopadhyay :** Mr. Deputy Speaker, Sir, I have already circulated the printed budget speeches which may be taken as read. In any case, I reserve my right to reply to the elaborat and constructive criticisms which would be put forward by the honourable Members.

And we all propose to work for Health for All by 2000 A.D.

We, in this uphil task solicit active participation of the people who are we deed to the welfare of the State including the friends opposite to constitute a healthier nation.

With these words, Mr. Deputy Speaker, Sir, I commend my motion to the acceptance of the House.

**Demand No. 78**

Major Heads : 282-Public Health, Sanitation and Water Supply (Sewerage and Water Supply) and 682-Loans for Public Health, Sanitation and Water Supply.

**Shri Kamal Kanti Guha :** Mr. Deputy Speaker, Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 51,46,30,000 be granted for expenditure under Demand No. 78, Major Heads : "282- Public Health, Sanitation and Water Supply (Sewerage and Water Supply) and 682-Loans for Public Health, Sanitation and Water Supply.

(This is inclusive of a total sum of Rs.12,86,58,000 already voted on account in March, 1986)

The Printed Speech of Shri Kamal Kanti Guha is taken as read.

৩। আমি এই সুযোগে আপনার মাধ্যমে রাজ্য সরকার কর্তৃক গ্রামীণ জল সরবরাহ

এবং অনাময় ব্যবস্থা সম্পর্কে যে ব্যবস্থা গ্রহণ করা হয়েছে এবং এই বছরে যা করা হবে তার সম্পর্কে কিছু তথ্য মাননীয় সদস্যদের গোচরীভূত করতে চাই।

**গ্রামীণ জল সরবরাহ**

৪। গত বছর আমি মাননীয় সদস্যদের কাছে বলেছিলাম যে, গ্রামাঞ্চলে বিশেষ করে তফসিলি জাতি ও উপজাতি অধ্যুষিত অঞ্চলে পানীয় জল সরবরাহ এবং উপযুক্ত অনাময় ব্যবস্থার প্রতি সরকার প্রভূত গুরুত্ব আরোপ করেছেন। গ্রামীণ জনসাধারণের জন্য পানীয় জল সরবরাহের কর্মসূচি মুখ্যত "ন্যূনতম প্রয়োজনভিত্তিক" প্রকল্প এবং "ত্বরান্বিত গ্রামীণ জল সরবরাহ প্রকল্পের" অন্তর্গত।

ন্যূনতম প্রয়োজনভিত্তিক প্রকল্প বাবদ ১৯৮৫-৮৬ সালে বাজেটের ব্যয়-বরাদ্দ ছিল ৪.৬১ কোটি টাকা। সরকারের সীমিত আর্থিক ক্ষমতা হেতু ইচ্ছা থাকা সত্ত্বেও এই খাতে ব্যয়-বরাদ্দ বাড়ানো সরকারের পক্ষে সম্ভব হয়নি। যাইহোক, এই কর্মসূচির আওতায় সরকার "নলবাহিত জল সরবরাহ" প্রকল্প এবং "স্থানীয় পানীয় জলের উৎসের" ব্যবস্থা করে থাকেন। আমি গত বছর মাননীয় সদস্যদের জানিয়েছিলাম যে, ১৯৮১ সালের ১লা এপ্রিল পর্যন্ত রাজ্যের ২৫,২৪৩টি গ্রামে কোনও পানীয় জলের উৎস ছিলনা। সরকার ১৯৯১ সালের মধ্যে ঐ গ্রামগুলিতে পানীয় জলের উৎস স্থাপন করতে চান। এই লক্ষ্যে পৌঁছানোর জন্য ৩১-৩-৮৫ তারিখ পর্যন্ত ঐরকম ১৫,৬২৮টি গ্রামে পানীয় জল-এর উৎস স্থাপন করা হয়েছে। বিগত আর্থিক বছরে ঐ একই প্রকল্পের আওতায় সরকার বিভিন্ন ব্লকে মোট ৩৮৮টি স্থানীয় জল উৎসের সৃষ্টি করেছেন। তাছাড়া ১৯৮৫-৮৬ সালের পূর্বে মঞ্জুরীকৃত ১,৬৯১টি জল উৎস সৃষ্টির জন্য মোট ৭৯,৭০,৭৬৩ টাকার সাজ-সরঞ্জামও পাঠিয়েছেন। মাননীয় সদস্যগণ অবগত আছেন, দীর্ঘকাল ব্যবহারের ফলে পানীয় জলের উৎসগুলি অনেক জায়গায় অকেজো হয়ে যাচ্ছে। এই পরিপ্রেক্ষিতে সরকার যেমন একদিকে নতুন জল উৎসের সৃষ্টির দিকে নজর রেখেছেন, অপরদিকে তেমনি অকেজো নলকূপগুলির মেরামতির জন্যও টাকা মঞ্জুর করে চলেছেন। এই বাবদে বিগত আর্থিক বছরে সরকার সর্বমোট ৩৪,২০,৫০০ টাকা মঞ্জুর করেছেন।

মাননীয় সদস্যদের আমি আরও জানাতে চাই যে, ন্যূনতম প্রয়োজনভিত্তিক কর্মসূচি অনুসারে ১-৪-৮৫ তারিখ পর্যন্ত পশ্চিমবঙ্গের বিভিন্ন জেলায় ৩৩টি গ্রামীণ নলবাহী জল সরবরাহ প্রকল্প স্থাপন করা সম্ভব হয়েছে। অনুরূপভাবে বিগত আর্থিক বছরে এই প্রকল্পের অধীন ৪০টি নলবাহিত প্রকল্প থেকে সরকার জল সরবরাহের ব্যবস্থা করেছেন। ত্বরান্বিত গ্রামীণ জল সরবরাহ প্রকল্প অনুসারে ১৯৮৪-৮৫ সালে ৯৫টি প্রকল্প রূপায়িত হয়েছে। একইভাবে এই প্রকল্পের অধীনে বিগত আর্থিক বছরে ১৫৪টি নলবাহিত প্রকল্প থেকে জল সরবরাহের ব্যবস্থা করা হয়েছে। তাছাড়া ঐ বছর পাথুরে এলাকায় রিগ যন্ত্রের সাহায্যে ৩০০টি নলকূপ প্রোথন করেও ঐ সমস্ত এলাকার জলাভাব দূরীকরণের প্রয়াস করা হয়েছে। এই সব প্রচেষ্টার মাধ্যমে বিগত বছরে ১৪৩টি সমস্যাসঙ্কুল গ্রামে সম্পূর্ণভাবে এবং জাতীয় ৩২০টি গ্রামে আংশিকভাবে পানীয় জলের ব্যবস্থা করতে সরকার সক্ষম হয়েছেন।

১৯৮৬-৮৭ সালে ন্যূনতম প্রয়োজনভিত্তিক প্রকল্পের অধীনে সরকার ৭.৯৫ কোটি টাকা

ব্যয়-বরাদ্দ মঞ্জুরির দাবি রেখেছেন। ন্যূনতম প্রয়োজনভিত্তিক প্রকল্পের অর্থের দ্বারা ৩৫টি নলবাহিত জল সরবরাহ প্রকল্প সম্পূর্ণ করতে সক্ষম হবেন বলে সরকার আশা করছেন এবং ঐ প্রকল্পগুলির দ্বারা ৭২টি সমস্যাসঙ্কুল গ্রাম উপকৃত হবে বলে সরকারের ধারণা। তাছাড়া পঞ্চায়েতগুলির মাধ্যমে সমগ্র রাজ্যে ৪০০টি জল উৎস স্থাপনেরও সরকারের ইচ্ছা আছে। এই জল উৎসগুলি দ্বারা আরও ৪০০টি সমস্যাসঙ্কুল গ্রাম সম্পূর্ণ অথবা আংশিকভাবে জলাভাবের সমস্যা থেকে মুক্ত হবে বলে সরকার আশা করছেন। ত্বরান্বিত জল সরবরাহের প্রকল্পে বর্তমান বছরের বাজেটে মোট ৭.৯৫ কোটি টাকা ব্যয়-বরাদ্দের প্রস্তাব করা হয়েছে। যদি ঐ টাকা কেন্দ্রীয় সরকারের কাছ থেকে পাওয়া যায় তাহলে আরও ৫৩৪টি সমস্যাসঙ্কুল গ্রামে পানীয় জলের ব্যবস্থা করা যাবে বলে সরকার আশা প্রকাশ করছেন। ঐ প্রকল্পের অধীন মোট ৩৯টি নলবাহিত জল সরবরাহ প্রকল্প বর্তমান বছরে সম্পূর্ণ করা সরকারের ইচ্ছা।

এ ছাড়া আর একটি উৎসাহব্যঞ্জক ঘটনার প্রতিও আমি এ সুযোগে মাননীয় সদস্যদের দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় সদস্যগণ অবগত আছেন যে উত্তরবঙ্গের পাহাড়ী এলাকার পাদদেশে এ যাবৎ পানীয় জলের জন্য নলকূপ খনন সাফল্যমন্ডিত হয়নি। কিন্তু সুখের বিষয় এই যে, বিগত আর্থিক বছরে সরকার এ ব্যাপারে বিশেষ কারিগরি সাফল্যলাভ করেছেন। একটি বিশেষ ধরনের রিগ যন্ত্র দিয়ে ঐসব এলাকায় সরকার কয়েকটি পরীক্ষামূলক নলকূপ সার্থকভাবে প্রোথন করতে সমর্থ হয়েছেন। সরকারের দৃঢ় আশা এ প্রচেষ্টা দ্বারা ঐসব অঞ্চলের অধিবাসীদের দীর্ঘদিনের পানীয় জলের অভাব সরকার দূর করতে সমর্থ হবেন।

**খরা এবং বন্যাত্রাণ**

৫। এ রাজ্যের বেশ কয়েকটি জেলা প্রতি বৎসরই সময়মতো বৃষ্টিপাতের অভাবে খরার প্রকোপে পড়ছে এবং সংশ্লিষ্ট জেলাগুলিতে পানীয় জলের অভাব দেখা দিচ্ছে। পক্ষান্তরে বিশেষ বিশেষ ঋতুতে কোনও কোনও জেলায় বন্যা বা ঘূর্ণিঝড়ের জন্য পানীয় জলের উৎসগুলি প্রচন্ডভাবে ক্ষতিগ্রস্ত হচ্ছে। এইসব পরিস্থিতির মোকাবিলার জন্যও সরকার আপৎকালীন ভিত্তিতে ব্যবস্থাদি নিয়ে থাকেন। বিগত আর্থিক বছরে খরা ও ঝঞ্ঝাজনিত পরিস্থিতি সামাল দেবার জন্য সরকার মোট ১,১৩,৩৫,০০০ টাকা মঞ্জুর করেছেন।

**গ্রামীণ অনাময় ব্যবস্থা**

৬। গত বছর আমি মাননীয় সদস্যদের জানিয়েছিলাম যে, সরকারের আর্থিক সঙ্গতির অভাবে আমরা আমাদের একান্ত ইচ্ছা থাকা সত্ত্বেও গ্রামীণ অনাময় ব্যবস্থাকে একটি বড় কর্মসূচি হিসাবে রূপায়িত করতে পারিনি। সরকারের একান্ত চেষ্টা হল রাজ্যের গ্রামাঞ্চলে অল্প খরচে অনাময় ব্যবস্থা প্রসারিত করা। ১৯৮৫ সালের মার্চ মাস পর্যন্ত ৪,২৩৮টি অল্প খরচের 'স্যানিটারি পায়খানা' নির্মাণ করা সম্ভব হয়েছে। তাছাড়া ১৯৮৫-৮৬ সালে অল্প খরচের স্যানিটারি পায়খানা নির্মাণ করার জন্য সম্ভব ও ইউনিসেফ উভয়ে মিলে মোট ৫২,৭৬,০০০ টাকা মঞ্জুর করেছেন। ঐ অর্থে ৩,৬৫০টি স্যানিটারি পায়খানা নির্মাণ করা সম্ভব হবে। ১৯৮৬-৮৭ সালে রাজ্য পরিকল্পনায় স্যানিটারি পায়খানা নির্মাণ করার জন্য প্রস্তাবিত বাজেট বরাদ্দ হল ২৯.০০ লক্ষ টাকা। এর দ্বারাও কিছু অল্প খরচের নতুন পায়খানা স্থাপন করা

সম্ভব হবে। ঐ টাকায় ৭,৫৫৫টি পায়খানা নির্মাণ করা যাবে বলে আশা করা যাচ্ছে।

**প্রদর্শনী-মেলা ইত্যাদি**

৭। জনস্বাস্থ্য ও কারিগরি অধিকার যখনই কোথাও বড় প্রদর্শনী, মেলা ইত্যাদি অনুষ্ঠি হয় সেখানে পানীয় জল সরবরাহ এবং অনাময়ের ব্যবস্থা করেন। গঙ্গাসাগর মেলা এব নবদ্বীপ এবং মায়াপুরে মহাপ্রভু শ্রীচৈতন্যদেবের ৫০০তম জন্ম-বার্ষিকী উপলক্ষে অনুষ্ঠি মেলা ঐরূপ দৃষ্টান্ত। এ বাবদ এই আর্থিক বছরে মোট ১০.০০ লক্ষ টাকা ব্যয়বরাদ্দের জ অনুরোধ করা হয়েছে।

৮। মহাশয়, এই বক্তব্য রেখে আমি ৭৮নং দাবির অধীনে মুখ্যখাত "২৮২-জনস্বাস্থ অনাময় এবং জল সরবরাহ (পয়ঃপ্রণালী এবং জল সরবরাহ)" ও মুখ্যখাত "৬৮২-জনস্বাস্থ অনাময় এবং জল সরবরাহের ব্যাপারে ঋণের জন্য ব্যয়বরাদ্দ" সংক্রান্ত আমার এই প্রস্তা সভায় গ্রহণের জন্য পেশ করছি।

The Printed Speech of Shri Prasanta Kumar Sur is taken as read

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

আমি আপনার মাধ্যমে বামফ্রন্ট সরকার শহরাঞ্চলে পানীয় জল ও অনাময় ব্যবস্থ সম্পর্কে যে-সব ব্যবস্থা গ্রহণ করেছেন সে-বিষয়ে মাননীয় সদস্যদের কিছু তথ্য পেশ করতে চাই।

২। গত বছর আমি মাননীয় সদস্যদের জানিয়েছিলাম যে, শহরাঞ্চলে পানীয় জল সরবরাহ ও অনামায় ব্যবস্থার বর্তমান মান এই সরকার যা করতে আগ্রহী সে তুলনায় অসন্তোষজনক। তা সত্ত্বেও সীমিত আর্থিক ক্ষমতার কথা মনে রেখে সরকার এ ব্যাপারে যথাসাধ্য প্রয়াস চালিয়ে যাচ্ছেন। আমি মাননীয় সদস্যদের ঐ প্রয়াসের কথাই সংক্ষেপে নিবেদন করব।

**শহরাঞ্চলের জল সরবরাহ ব্যবস্থা**

৩। ১৯৮৬-৮৭ সালের জন্য শহরাঞ্চলে জল সরবরাহ বাবদ প্রস্তাবিত বাজেট বরাদ্দ হল ৫৯৪ লক্ষ টাকা। এই বরাদ্দ দিয়ে বর্তমানে চালু প্রকল্পগুলির তত্ত্বাবধান, আংশিক চালু প্রকল্পগুলিকে সম্পূর্ণ করা এবং কয়েকটি পুরসভায় নূতন প্রকল্পের ব্যবস্থা করা সরকারের ইচ্ছা। বর্তমানে এই রাজ্যের মোট ১৯টি শহরে পানীয় জল সরবরাহ প্রকল্পের কাজ চলছে ঐ শহরগুলি হল ঃ

(১) জঙ্গীপুর
(২) জিয়াগঞ্জ (আংশিকভাবে নির্মিত)
(৩) হাবরা
(৪) বনগাঁ
(১০) রামপুরহাট (আংশিকভাবে নির্মিত)
(১১) মিরিক (আংশিকভাবে নির্মিত)
(১২) দিনহাটা (আংশিকভাবে নির্মিত)
(১৩) দাঁইহাট

(৫) গোবরডাঙ্গা

(৬) চাক্‌দা (আংশিকভাবে নির্মিত)

(৭) বিষ্ণুপুর (আংশিকভবে নির্মিত)

(৮) ঘাটাল

(৯) রায়গঞ্জ (আংশিকভাবে নির্মিত)

(১৪) ঝালদা

(১৫) মাথাভাঙ্গা

(১৬) হলদিবাড়ী

(১৭) মেখ্‌লিগঞ্জ

(১৮) তুফানগঞ্জ

এছাড়া ১৯৮৫-৮৬ সালে চন্দ্রকোণা পুরসভায়ও জল সরবরাহের জন্য একটি প্রকল্প সরকার মঞ্জুর করেছেন। ঐ পুরসভায় ইতিপূর্বে নলবাহিত জল সরবরাহের কোনও ব্যবস্থা ছিলনা। তাছাড়া ১৩টি পুরসভায় বর্তমানে যে জল সরবরাহের ব্যবস্থা রয়েছে তার উন্নতির জন্যও সরকার প্রয়াস চালিয়ে যাচ্ছেন। এই শহরগুলি হল ঃ

(১) বহরমপুর

(২) অশোকনগর

(৩) রানিগঞ্জ

(৪) দার্জিলিং

(৫) জলপাইগুড়ি

(৬) কালিম্পং

(৭) আলিপুরদুয়ার

(৮) কার্শিয়াং

(৯) সাঁইথিয়া

(১০) কুচবিহার

(১১) ইংলিশবাজার

(১২) আসানসোল এবং

(১৩) কালিম্পং (নেওড়াখোলা)।

উপরে উল্লিখিত নেওড়াখোলা জল সরবরাহ প্রকল্পটি কালিম্পং ও তৎসন্নিহিত ছাউনিতে জল সরবরাহ ব্যবস্থা উন্নতি সাধনের জন্য মঞ্জুর করা হয়েছে। ঐ প্রকল্পের অনুমিত ব্যয়বরাদ্দ হল ২২.৪৫ কোটি টাকা। এই প্রকল্পটি সম্পূর্ণ হলে কালিম্পং-এর অসামরিক জনসাধারণ এবং কালিম্পং শহরের আশেপাশে যে-সব সামরিক শিবির রয়েছে সেখানে জল সরবরাহের পরিমাণ বহুলাংশে বৃদ্ধি পাবে। কেন্দ্রীয় সরকারের প্রতিরক্ষা মন্ত্রক এই প্রকল্পের জন্য ১০.৪৫ কোটি টাকা ঋণ হিসাবে দেবেন। ঐ ঋণ বাবদ দেয় অর্থের মধ্যে ২.৪ কোটি টাকা অদ্যাবধি পাওয়া গেছে। এ ছাড়া জীবনবিমা নিগম কর্তৃপক্ষের কাছ থেকেও এই প্রকল্পের জন্য সর্বমোট ৪.০০ কোটি টাকা ঋণ হিসাবে পাওয়া যাবে বলে আশা করা যাচ্ছে এবং ঐ বরাদ্দকৃত ঋণের পুরসভায় নলবাহিত পানীয় জলের ব্যবস্থা নেই। এই শহরগুলি হল ঃ বাদুরিয়া, টাকী, রামজীবনপুর, ক্ষীরপাই, খড়ার এবং রঘুনাথপুর। এইসব পুরসভায় ৭ম যোজনার মধ্যে নলবাহিত জল সরবরাহ ব্যবস্থা সম্পূর্ণ হবে বলে সরকার আশা পোষণ করেন। রঘুনাথপুর পুরসভায় প্রকল্পটি কেন্দ্রীয় সরকারের কাছে 'বাই লেটারেল' সাহায্যের জন্য পাঠানো হয়েছে। তা দীর্ঘদিন তাঁদের বিবেচনাধীন আছে। এছাড়া আসানসোলের পূর্ণাঙ্গ জল সরবরাহ প্রকল্পটি হল আর একটি বৃহৎ প্রকল্প যার কাজ এখনও চলছে। এই প্রকল্পটি বিগত মার্চ মাসে আংশিকভাবে চালু করা হয়েছে। রানিগঞ্জ এবং তৎসন্নিহিত কয়লাখনি অঞ্চলে যেখানে পানীয় জল সরবরাহ

সর্বদা একটি বৃহৎ সমস্যা সেখানেও একটি জল সরবরাহ প্রকল্পের দ্বিতীয় পর্যায়ের কাজ চলছে। কয়েক বছর আগে এই প্রকল্পের প্রথম পর্যায়ের কাজ সম্পূর্ণ হয়েছে। দ্বিতীয় পর্যায়ের আনুমানিক ব্যয় হবে ২৮ কোটি টাকা। কেন্দ্রীয় সরকারের সঙ্গে দ্বিতীয় পর্যায়ের কাজ দ্রুত অগ্রসর করানোর জন্য এবং তৃতীয় পর্যায়ের কাজ গ্রহণ করার জন্য আলাপ-আলোচনা চলছে।

৪। আমি মাননীয় সদস্যদের পূর্বেই বলেছি যে, শহরাঞ্চলের জল সরবরাহের জন্য ১৯৮৬-৮৭ সালে ৫.৯৪ কোটি টাকা ব্যয়বরাদ্দের প্রস্তাব করা হয়েছে। প্রয়োজনের তুলনায় এই অর্থ অপ্রতুল। তাই প্রতি বছরই সরকার জীবনবিমা নিগম থেকে জল সরবরাহের জন্য ঋণ নেবার চেষ্টা করে থাকেন। রাজ্য সরকারকে ঐ সংস্থা ১৯৮৫ সালের মার্চ পর্যন্ত ১১টি শহরের জল সরবরাহ প্রকল্পের জন্য ৭.৮৭ কোটি টাকা মঞ্জুর করেছেন।

**শহরের অনাময় ব্যবস্থা**

৫। রাজ্যের যে-সমস্ত অঞ্চল সি এম ডি এলাকাভুক্ত নয়, সে-সব স্থানে স্বল্পব্যয়ে অনাময় প্রকল্প সংশ্লিষ্ট পৌরসভাগুলি রূপায়িত করে থাকেন। ১৯৮৫-৮৬ সালে এই বাবদ বরাদ্দ ছিল ১১.৮৮ লক্ষ টাকা এবং ১৯৮৬-৮৭ সালে এই বাবদ প্রস্তাবিত ব্যয়বরাদ্দ হল ১২ লক্ষ টাকা। বিগত বছরের বরাদ্দকৃত অর্থ ১০টি পুরসভাকে মঞ্জুর করা হয়েছে। ঐ পুরসভাগুলি হল ঃ

(১) খড়ার
(২) ক্ষীরপাই
(৩) ধুলিয়ান
(৪) জয়নগর-মজিলপুর
(৫) গোবরডাঙ্গা
(৬) দাঁইহাট
(৭) হলদিবাড়ী
(৮) সাঁইথিয়া
(৯) বনগাঁ এবং
(১০) দিনহাটা।

**খরা ও বন্যাত্রাণ**

৬। মাননীয় সদস্যগণ অবগত আছেন যে, প্রতি বছরই এই রাজ্যের বেশ কয়েকটি পুর এলাকা শুখা কবলিত হয়ে পড়ে। এ বছরও ইতিমধ্যেই আমরা বেশ কয়েকটি শহরে খরাজনিত পানীয় জলাভাবের খবর পেয়েছি। এই অবস্থার মোকাবিলা করার জন্য সরকার যথাযথ ব্যবস্থা গ্রহণ করেছেন এবং সীমিত আর্থিক ক্ষমতার মধ্যে শহরাঞ্চলের পানীয় জলের নলকূপগুলির মেরামত, পুনর্খনন এবং ট্রাকের সাহায্যে জল বিতরণ ইত্যাদির জন্য টাকা মঞ্জুর করেছেন।

**পয়ঃপ্রণালী**

৭। নগরজীবনের একটি অত্যাবশ্যক-অঙ্গ হল সুষ্ঠু পয়ঃপ্রণালীর দ্বারা ময়লা জল ইত্যাদির নিকাশের ব্যবস্থা করা। এ ব্যাপারে সরকারের আগ্রহ থাকা সত্ত্বেও আর্থিক অপ্রতুলতা-হেতু এ পর্যন্ত বিশেষ অগ্রগতি সম্ভবপর হয়নি। যাইহোক, দার্জিলিং জেলার মিরিক পুর

এলাকায় সম্প্রতি সরকার এরূপ একটি পরিকল্পনা মঞ্জুর করেছেন। ঐ পরিকল্পনাটি আংশিকভাবে চালুও করা হয়েছে। এ বাবদ বর্তমান বছরে সরকার ৫.০০ লক্ষ টাকা ব্যয়বরাদ্দের দাবি রেখেছেন। এই টাকায় পরিকল্পনাটি সম্পূর্ণ করা যাবে বলে আশা করা যায়।

**আন্তর্জাতিক জল সরবরাহ ও অনাময় দশক**

৮। আমার বক্তব্য শেষ করার আগে আমি মাননীয় সদস্যদের ১৯৮১-৯১ সালের আন্তর্জাতিক পানীয় জল সরবরাহ ও অনাময়ের দশক বিষয়ে কিছু বক্তব্য রাখব। মাননীয় সদস্যগণ হয়ত অবগত আছেন যে, ১৯৭৭ সালের মার্চ মাসে মার-ডেল-প্লাটাতে জাতিসঙ্ঘের যে সম্মেলন অনুষ্ঠিত হয়েছিল সে সম্মেলনের সিদ্ধান্ত অনুযায়ী ১৯৮১-৯০ এই দশকটিকে আন্তর্জাতিক পানীয় জল সরবরাহ এবং অনাময় দশক হিসাবে পালন করার একটি কর্মসূচি গ্রহণ করা হয়। আমাদের দেশও ঐ সিদ্ধান্তের পক্ষে মত পোষণ করেন এবং ১৯৮১ সালের ১লা এপ্রিল থেকে এই দশকটি যথাযথ উদ্যাপনের ব্যবস্থা গ্রহণ করেন। গ্রামীণ জল সরবরাহ এবং অনাময় ব্যবস্থাকে বাদ দিয়ে ঐ দশকের অন্যতম ধার্য লক্ষ্য ছিল ১৯৯১ সালের মার্চ মাসের মধ্যে রাজ্যের সব শহরের সমস্ত অধিবাসীদের পানীয় জল সরবরাহ করা এবং ঐসব শহরের আদিবাসীদের শতকরা ৮০ ভাগের জন্য যথাযথ অনাময় ব্যবস্থা গ্রহণ করা। ঐ কর্মসূচি অনুযায়ী পশ্চিমবঙ্গ গ্রাম-বাংলা সমেত সমগ্র রাজ্যের জন্য ১৩৩২ কোটি টাকার একটি প্রকল্প কেন্দ্রীয় সরকারের নিকট প্রেরণ করেন। উপরে উল্লিখিত লক্ষ্যে পৌঁছতে হলে যে বিপুল পরিমাণ অর্থের প্রয়োজন তার সঙ্কুলান রাজ্য সরকারের নেই। আমরা তাই বিভিন্ন সময়ে কেন্দ্রীয় সরকারকে রাজ্য সরকারগুলিকে এই ব্যাপারে যথাযথ অর্থ সাহায্য দেবার জন্য আবেদন জানিয়ে এসেছি। কিন্তু দুঃখের বিষয় এই যে, শহরাঞ্চলে জল সরবরাহের জন্য অদ্যাবধি আমরা কেন্দ্রীয় সরকারের নিকট থেকে কোনও অনুদান পাই নি। আমি মাননীয় সদস্যদের আরও জানাতে চাই যে, বিগত অক্টোবর মাসে এ ব্যাপারে কেন্দ্রীয় পর্যায়ে বিভিন্ন রাজ্যের মন্ত্রীদের নিয়ে একটি আলোচনাচক্রের ব্যবস্থা হয়েছিল। ঐ আলোচনাতেও আমি দশকের কর্মসূচিকে বাস্তবায়িত করার জন্য কেন্দ্রীয় সাহায্যের প্রয়োজনের কথা তুলে ধরি। কিন্তু সেখানেও এ ব্যাপারে কোনও সাড়া পাইনি। তবে ঐ লক্ষ্যে নিজেদের আর্থিক ক্ষমতার উপর ভিত্তি করে পৌঁছানো যে রাজ্য সরকারগুলির পক্ষে অসম্ভব এ কথা কেন্দ্রীয় সরকার প্রকারান্তরে স্বীকার করেন। তাই পূর্বতন কর্মসূচিকে পরিবর্তন করে উক্ত দশকের জন্য একটি পরিবর্তিত কর্মসূচি ঐ সভায় গ্রহণ করা হয়। এই পরিবর্তিত কর্মসূচি অনুযায়ী সব শহরের অধিবাসীদের শতকরা ৯০ ভাগের জন্য পানীয় জলের ব্যবস্থা এবং ঐ জনসংখ্যার শতকরা ৫০ ভাগের জন্য অনাময় ব্যবস্থা গ্রহণের লক্ষ্যমাত্রা গৃহীত হয়। কিন্তু এই পরিবর্তিত কর্মসূচিকে রূপায়িত করতে গেলেও যে পরিমাণ অর্থের প্রয়োজন হবে রাজ্য সরকারের পক্ষে এককভাবে তা বহন করা অসম্ভব। আমি মনেকরি কেন্দ্রীয় সরকারের ত্বরান্বিত গ্রামীণ জল সরবরাহের মতো শহরাঞ্চলের জল সরবরাহের জন্যও একটি পরিকল্পনা গ্রহণ করা উচিত এবং রাজ্যগুলিকে ঐ পরিকল্পনা অনুযায়ী যথাযথ আর্থিক সাহায্যও দেওয়া উচিত।

৯। আমি এই কয়েকটি কথা মাননীয় সদস্যদের কাছে নিবেদন করেই আমার বক্তব্য শেষ করছি।

[25th. April, 1986]

**Mr. Deputy Speaker :** There are 11 cut motions on this Demand by Shri Kashinath Mishra. All the cut motions are in order and taken as moved.

**Shri Kashinath Mishra :** Sir, I beg to move that the amount of Demand be reduced by Rs.100/-.

[4-25 — 4-35 P.M.]

**ডাঃ শিশিরকুমার বসু ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, বাজেটের উপর আলোচনা জয়েন্ট এন্ট্রেন্স পরীক্ষার মতো অবস্থা অর্থাৎ এইমাত্র প্রশ্ন পেলাম এবং এখনই জবাব দিতে হবে। যাহোক, আমি যথাসাধ্য চেষ্টা করব দুজন স্বাস্থ্যমন্ত্রীর বাজেট বক্তব্যের উপর গঠনমূলক বক্তব্য রাখতে। দু-চারদিন আগে আমাদের রাজ্যের সর্বজন শ্রদ্ধেয় একজন অর্থনীতিবিদ একটা বক্তৃতায় বলেছিলেন, আজকে সকলেই মানব সম্পদ, মানব সম্পদ বলে খুবই চিৎকার করছে। একটা কথা আমাদের মনে রাখা দরকার মানুষ তখনই সম্পদ হয়, মানুষ তখনই জাতির উন্নয়নে, জাতির প্রগতিতে সম্পদ হয় বা বিনিয়োগ হয় যখন সে সুস্থ এবং সবল থাকে। কাজেই স্বাস্থ্যটা হচ্ছে আমাদের জাতির উন্নয়নের পথে এবং বিনিয়োগের ক্ষেত্রে একটা প্রধান সম্পদ। এই উপলব্ধিটা ঠিক হয়েছে সেটা কিন্তু এই অর্থনৈতিক সমীক্ষা থেকে মনে হয়না। আমি যে এটাকে আর্থিক সমীক্ষা বলছি তার কারণ হচ্ছে, এটা হচ্ছে বাজেট বিতর্ক এবং সেইজন্যই আমি অর্থনৈতিক দিক থেকে আমাদের স্বাস্থ্যের অবস্থা এবং স্বাস্থ্য সম্বন্ধে যে সমস্ত পরিকল্পনা নেওয়া হয়েছে সেটা বিচার করতে চাই। আপনি যদি অর্থনৈতিক সমীক্ষা দেখেন তাহলে দেখবেন এই স্বাস্থ্য রক্ষকের যে দুটি পাতা আছে তাতে কেবল দুটি বিষয়ের উল্লেখ আছে। একটা হচ্ছে জন্ম হার নিয়ন্ত্রণ আর দ্বিতীয়টি হচ্ছে পশ্চিমবাংলায় চিকিৎসা ব্যবস্থার অগ্রগতি। এই যে দৃষ্টিভঙ্গি এই যে ধ্যান ধারনা, আমি এই বিধানসভায় নিবেদন করব এটা সম্পূর্ণ ভ্রান্ত। এখানে বলা হয়েছে আপনাদের সমীক্ষায় যে জন্মহার নিয়ন্ত্রণে একটু অগ্রগতি হয়েছে। খুব ভাল কথা, আমি মেনে নিলাম। কিন্তু কথা হল এরমধ্যে একটু ফাঁক আছে। আর এক সমীক্ষায় প্রকাশ পেল এদের সম্বন্ধে খুব সাফল্য লাভ করেছে অথবা তাদের মধ্যে সাফল্য লাভ করেছে। কাদের মধ্যে সাফল্য লাভ করেছে? বেশিরভাগ স্বাক্ষর অর্থাৎ তথাকথিত শিক্ষিত সম্প্রদায়ের মধ্যে সাফল্য লাভ করেছে। আপনি জানেন এই জন্ম হার নিয়ন্ত্রণ ব্যাপারে আমাদের দেশে এই যে জনসংখ্যার চাপ এটা কাদের উপর এসেছে সব চেয়ে বেশি করে। এসেছে যারা অবহেলিত, যারা বঞ্চিত, যারা দুস্থ গরিব, তাদের উপর। আপনি জানেন সেই নিরক্ষরতা কবে দূর হবে তবে এই কার্যক্রম সফল হবে। যদি হিসাব করে দেখি তাহলে কত দশক লাগবে? এই জন্ম হার নিয়ন্ত্রণের আওতায় আনতে প্রথাগতভাবে স্বাক্ষরতা পেলে এবং সেই ভিত্তিতে সমীক্ষা চালিয়ে কাজ করা সম্ভব। তবেই আমাদের সাফল্য লাভ হবে। শিক্ষার বাইরে Non formal education ডাইরেক্ট হেলথ এডুকেশনের মধ্য দিয়ে ঐ অবহেলিত এবং দুর্বল শ্রেণীর মধ্যে গিয়ে পৌঁছাতে হবে। তবে তার কার্যকরি ফল দেখা যাবে। অগ্রগতির অনেক দিক আছে এবং আজকে ধ্যান ধারণার অনেক দিক আছে। আমাদের স্বাস্থ্যমন্ত্রীদ্বয় জানেন যে হাসপাতালে শয্যা বাড়ানো স্বাস্থ্যের উন্নতির একমাত্র দিক নয়। আজকাল স্বাস্থ্য বিজ্ঞানীরা স্বীকার করেন এবং আমাদের স্বাস্থ্যমন্ত্রী ডাঃ অম্বরিশ

মুখার্জিও জানেন যে হাসপাতালেই আমাদের মতো দেশের স্বাস্থ্যের অগ্রগতি হয়না। আমি একজন নাগরিক হিসাবে জানতে চাই যে জনস্বাস্থ্য পরিকল্পনা এবং তার সমীক্ষা করে তার ফল কি হল?

আপনারা বলতে পারেন তারফল পেতে দেরি হবে। দেখুন, এটা বোধ হয় দশম বছর বামফ্রন্ট সরকারের চিন্তা এবং পরিকল্পনার সময় আপনারা অনেক পেয়েছেন। ১৯৬৭ সাল থেকে আপনারা পরিকল্পনা করতে পারতেন, একটা জনস্বাস্থ্য পরিকল্পনা করতে পারতেন এবং ১০ বছরে, এক দশকে কিছু ফল দেখানো যেত। কিন্তু সেটা করা হয়নি। এই সমীক্ষা থেকেই এর পরিচয় পাওয়া যাচ্ছে যে, এই সরকার এখনো সেই কলোনিয়্যাল অ্যাপ্রোচ, কলোনিয়্যাল মেন্টালিটি, ঔপনিবেশিক ধ্যান ধারনার শিকার হয়ে রয়েছে, তার থেকে আপনারা বেরতে পারেন নি। আমি স্বীকার করি যেটা মুখ্যমন্ত্রী বললেন যে, আমরা সমাজতন্ত্র প্রতিষ্ঠা করতে যাচ্ছি না। আমরাও সমাজতন্ত্রের কথা বলছি না। ঐ যে আমি বললাম, সমাজতন্ত্রের কথা না বলে, জনগনতান্ত্রিক বিপ্লবের কথা না বলেও ২০ বছরে এগোনো যায়। তাই তো সেদিন মুখ্যমন্ত্রী আমাকে জবাব দিয়েছিলেন, এই যে অপারেশন বর্গা করছি এতে কিছুটা এগোনো যাচ্ছে, পুরোটা যাচ্ছে না, কিছুটা যাচ্ছে আর কিছুটাই বা এগোবে না কেন, সেটাই হচ্ছে তার জবাব। এখন কথা হচ্ছে কেন এইরকম হল? শুরুতেই আমি একটি কথা বললাম যে, পরিকল্পনার অভাব। আপনারা জানেন যখন আমাদের স্বাধীনতা সংগ্রাম চলছিল তখনকার নেতৃবৃন্দ স্বাধীন ভারতে কিভাবে কি হবে, সে ভালই হোক বা খারাপই হোক তার একটা পরিকল্পনা করতেন এবং পরিকল্পনা কমিশন গঠন করা হত সেই সময়। আপনাদের বিপ্লব যখন হবে, হবে, কিন্তু পরিকল্পনা হবে না কেন? ইতিমধ্যে আপনাদের ধ্যান ধারণা প্রকাশ হবে না কেন? এটাই হচ্ছে আমাদের আজকে জিজ্ঞাসা। একে একে ধরা যাক - আমাদের আরও বক্তা আছে হাসপাতাল সম্বন্ধে আমার বন্ধু সুকুমারবাবু আরও বিশদভাবে বলবেন, আমি সংক্ষেপে সেরে দিতে চাই। আমি প্রধানত তিনটি ব্যাপারে বলব। একটি হচ্ছে জনস্বাস্থ্যের ব্যাপার, যেটায় আমাদের জনসংখ্যার ৮০ ভাগ জড়িত এবং নিশ্চয় মাননীয় রাম নারায়ণবাবু আমার সঙ্গে একমত হবেন যে, সেটা নিয়েই আমাদের আসল মাথা ব্যাথা তাদের সুস্থ রাখা, সবল রাখা, রোগ থেকে বাঁচানো'ই হচ্ছে আমাদের আসল মাথা ব্যাথা, কেন না, তারাই আসলে দেশের শক্তি যোগায়। তাদের জন্য ব্যবস্থা রাখতে আপনারা যেমন অন্য ক্ষেত্রে করছেন, কৃষির ক্ষেত্রে করতে চাইছেন, শিল্পের ক্ষেত্রে করতে চাইছেন তেমনি স্বাস্থ্য ক্ষেত্রেও তাই করতে হবে। তাদের যদি ঠিক রাখতে হয় তাহলে একটা সম্পূর্ণ অন্য ধরনের স্বাস্থ্য ব্যবস্থা প্রয়োজন। আর সেই প্রয়োজন তখন'ই মিটবে, সেই স্বাস্থ্য কেন্দ্র তখন'ই চালু হবে, সফল হবে যখন সেই জনগণ সেই স্বাস্থ্য ব্যবস্থার অঙ্গ হয়ে থাকবে, যেটাকে আমরা বলি পার্টিসিপেটরি হেলথ সার্ভিস। যতক্ষণ পর্যন্ত না সেই পরিবারের লোক, সেই সমাজের লোক, এই স্বাস্থ্য ব্যবস্থার সঙ্গে একাত্ম হচ্ছে ততক্ষণ পর্যন্ত কোনও স্বাস্থ্যই কোনও দেশে হয়না, আমাদের দেশে'ও সফল না, হতে পারেনা। তারজন্য কিছু কিছু কথা এখানে বলেছেন। আমি অবশ্য খুব তাড়াতাড়ি এই বইটা পড়ে নেবার চেষ্টা করেছিলাম। তারমধ্যে একটা জায়গায় হেলথ গাইডের কথা বলেছেন। বিধানসভায় তো এত সভ্য আছেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি কি আপনার মাধ্যমে জিজ্ঞাসা করতে পারি, আপনাদের কার এই হেলথ

গাইডের কাজকর্ম সম্বন্ধে খবর আছে, সেটা আমাদের জানাবেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এটা খুঁজে পাওয়া খুব দুষ্কর। আমি এটার বিরোধিতা করছি না, এই হেলথ গাইড সিসটেমের বিরোধিতা করছি না। কিন্তু এখানে আমার একটা মূলগত কথা আছে।

[4-35 — 4-45 P.M.]

এই যে হেলথ গাইড সিসটেম চালু করেছেন—আর একটা সিসটেম চালু করেছিলেন, কি একটা ডাক্তারি শর্ট কোর্স, সেটা থেকে পশ্চাদপসরণ করেছেন— এ ক্ষেত্রে মৌলিক প্রশ্ন প্রথম যেটা আসছে, সেটা হচ্ছে, কোথা থেকে এদের নেওয়া হচ্ছে এবং দু নং হচ্ছে এদের প্রশিক্ষণ কি ধারায় হচ্ছে বা প্যাটার্ন অব ট্রেনিং কি এবং এই প্রশিক্ষণের ভারপ্রাপ্ত কারা? এগুলি খুবই মৌলিক কথা এবং এর সঙ্গে আরও যে কথাটা জানা দরকার সেটা হচ্ছে, তাদের আজকে সমাজের সঙ্গে এবং পরিবারের সঙ্গে মিলিয়ে দেবার কি ব্যবস্থা করা হচ্ছে? এখানে মাননীয় মন্ত্রী দেবব্রতবাবু নেই, আমার মনে পড়ায় আমি একটি অন্য কথায় চলে আসছি, সেটা হচ্ছে, তিনি গত বছর আই.সি.ডি.এস. নিয়ে একটা বক্তৃতা করেছিলেন এবং সেখানে তিনি খুব ভাল পরিসংখ্যান দিয়েছিলেন, যথার্থ পরিসংখ্যান দিয়েছিলেন, আমি বসে বসে শুনছিলাম এই শিশু মৃত্যুর হার এবং তাদের অসুখ-বিসুখ সম্বন্ধে ভাল পরিসংখ্যান দিয়েছিলেন। আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের প্রতি কোনওরকম রিফ্লেকশন না করেই বলছি, আমি নিজে গিয়ে বেশ কয়েকটি জায়গায় এই আই.সি.ডি.এস খুঁজে বার করার চেষ্টা করেছি গ্রামাঞ্চলে কিন্তু দেখেছি তালা ঝুলছে।

(**শ্রী কমলকান্তি গুহ ঃ** সারাদিন খোলা থাকেনা, কোনও সময় গিয়েছিলেন?)

কাজের সময় গিয়েছিলাম। এখন কথাটা হচ্ছে, জনস্বাস্থ্যের ব্যবস্থা যেটা করবেন, যার একটা প্রধান অঙ্গ এই হেলথ গাইড—আমি ধরে নিচ্ছি তাই, এটা সত্য কিনা মাননীয় মন্ত্রী মহাশয় তার জবাবি ভাষণের সময় বলবেন, আরও অনেক দিক আছে, অত সময় আমার নেই, অত কথা বলা যাবেনা—এরও সমীক্ষা দরকার। তার সমীক্ষা কই? এটা তো করা যায়। যাকে বলে অ্যাপ্রাইজাল করা যায়। আমাদের এই পশ্চিমবঙ্গে ওয়েস্ট বেঙ্গল প্লানিং বোর্ড আছে, এ ব্যাপারে তাদের সাহায্য নেওয়া যায়। এটা কংগ্রেস, কমিউনিস্ট বা কোনও দলের ব্যাপার নয়। সেদিন একটা কাজ চালু করেছিলেন তা বদলাতে হয়েছে, আবার এই যে একটা কাজ চালু করলেন তার ফল কি বা তার রিটার্ন কি সেটা জানা দরকার। প্ল্যানিং কমিশনে নানানরকমের তথ্য যোগাড় করার কাজে গিয়ে আমি দেখেছি প্ল্যানাররা আমার মুখের উপর জবাব দিচ্ছেন এই বলে যে কি করে দেব আপনারা কি ফিড ব্যাক দেন আমাদের? আপনারা ফিড ব্যাক দেন না কি করে বলব?

**শ্রী রামনারায়ণ গোস্বামী ঃ** একটা বই সম্প্রতি পাবলিশ করেছি, দিয়ে দেব।

**ডাঃ শিশিরকুমার বোস ঃ** পেলে খুশি হ'ব, ধন্যবাদ। এগুলি না পেলে কোনও বিতর্কের অবকাশ থাকেনা, অতএব এগুলি জানা দরকার। এবারে আমি হাসপাতালের কথায় আসছি। খুব বেশি বলব না, কয়েকটি মাত্র কথা বলব। হাসপাতাল চালাবার ব্যাপারে কিছুতো জানি যে কি করে হাসপাতাল চালাতে হয়। এখন হাসপাতাল চালাবার আসল কথাটাই হল টিম ওয়ার্ক। এটা নিশ্চয় আপনারা সকলেই জানেন, হয়ত আমার চেয়ে বেশি জানেন যে ডাক্তার

থেকে আরম্ভ করে, সেবিকা থেকে আরম্ভ করে, সহ-সেবিকা থেকে আরম্ভ করে টেকনিসিয়ান, ওয়ার্ড বয়, ক্লিনার সকলকে মিলে হাসপাতাল চালাতে হয়। এই মানসিকতা যদি হাসপাতালগুলিতে না থাকে তাহলে কখনও হাসপাতালগুলি ভালোভাবে চলতে পারেনা। এই মানসিকতাটাই নষ্ট হয়ে গিয়েছে। নেই। ১৯৬৭ সাল থেকে এই নষ্ট হওয়াটা শুরু হয়েছে। আগে যা হয়েছে তাতে আমি খুশি, আমি তা বলছি না। আপনারা তো হাসপাতাল চালাচ্ছেন আপনারা জানেন না? আপনারা বলছেন যে আপনারা জনগণতান্ত্রিক বিপ্লব করেছেন তাহলে আপনারা এই জিনিস করবেন কেন? আজকে গোষ্ঠীতন্ত্র কিভাবে হচ্ছে? ডাক্তারদের মধ্যেও গোষ্ঠীতন্ত্র চলছে। আমি একজন ডাক্তার হিসাবে বলছি যে এই জিনিস ঠিক নয়। আমি যখন হাসপাতালে কাজ করি, আমি তখন কংগ্রেস, কমিউনিস্ট কিছুই নই, আমি ডাক্তার হিসাবেই কাজ করি। কিন্তু বর্তমানে সেই জিনিস নেই। এই মানসিকতা যতদিন না আনতে পারছেন, যতক্ষণ কর্মীদের মধ্যে ঐক্য না আনতে পারছেন ততদিন কিছুই করা যাবেনা। যারা বামপন্থায় বিশ্বাসী বলে দাবি করেন, যারা বামপন্থার ধারক এবং বাহক বলে দাবি করেন তাদের জমানায় এই জিনিস হল কেন? কংগ্রেস না হয়, বুর্জোয়া, কিন্তু যারা বামপন্থার ধারক এবং বাহক তাদের আমলে এটা কি করে হতে পারে? সেজন্য বলেছি যে এটা চলতে পারেনা। আজকে সকলকে মর্যাদা দিতে হবে, সকলকে এক সঙ্গে নিয়ে কাজ করতে হবে। এই মানসিকতা তাদের মধ্যে আনতে হবে।

[4-45 — 5-25 P.M. including adjournment]

এবারে আমি মেডিক্যাল এডুকেশান সম্পর্কে কয়েকটি কথা আপনার মাধ্যমে বলব। এটা অত্যন্ত দুঃখের বিষয়। আমাদের বন্ধুবর মাননীয় অম্বরিশ মুখার্জি নিশ্চয়ই জানেন যে all is not well in the field of medical education মেডিক্যাল শিক্ষার ক্ষেত্রে এক কথায় বলতে গেলে পশ্চিমবাংলা—পশ্চিমবাংলা কেন বলব, বঙ্গ যখন অনেক বড় ছিল তখনও অগ্রগণ্য ছিল। আমার নিজের ব্যক্তিগত অভিজ্ঞতা থেকে জানি, বিভিন্ন রাজ্যে আমাকে অনেক সময়ে নানা কাজে যেতে হয়েছে, তারা সেখানে এগিয়ে গেলেও আমরা কিন্তু মেডিক্যাল শিক্ষার ক্ষেত্রে অনেক পিছিয়ে দিয়েছি। রিওরিয়েন্টেশন অব মেডিক্যাল এডুকেশান যেটার পরিকল্পনা ১৯৭৯ সালে নেওয়া হয়েছিল, সেটা আপনারা পূর্ণ করতে পারেন নি। একথা আমি আগেও বলেছি। আজকে এই জিনিসগুলি বুঝতে হবে। মাননীয় মন্ত্রী মহাশয়ও জানেন যে এটা পারা যায়নি। আমি সেজন্য বলছি যে সত্যিকারের যদি কিছু কাজ করতে হয় তাহলে এইরকম ভ্রান্তিপূর্ণ সমীক্ষা বা হিসাবের উপরে ভিত্তি করে কোনও বরাদ্দ যদি করা হয় এবং সেটা যদি ভোটের জোরে পাশ করা হয় তাহলে তারফল ভাল পাওয়া যায়না। তারপরে হাসপাতাল সম্পর্কে একটা কথা বলি। এটা আমার বলা কর্তব্য বলেই বলছি। একথা আমি বারবার বলেছি যে আমরা বরাদ্দ অনেক বড় করে দেখাতে পারি কিন্তু এর একটা মেডিক্যাল অডিট চাই। একটা মেডিক্যাল অডিট সিসটেম আছে। যদি হাসপাতালকে আপনারা প্রধান ক্ষেত্র হিসাবে ধরে নেন, আমি তর্কের খাতিরে বলছি যে সেখানে অডিট করা যায়। প্রত্যেকটি রুগীর ক্ষেত্রে আমরা যা খরচ করছি এবং সেই খরচের বিনিময়ে আমরা কি পাচ্ছি সেটা একটা ইনডিপেনডেন্ট বডি দিয়ে বিচার করে দেখা যে ঠিক করা হচ্ছে কিনা। এটা যদি আপনারা করেন, এটা আমার উপর, ডাক্তারদের উপর এবং সব স্বাস্থ্য

কর্মীর উপর একটা কনট্রোল থাকতো এবং আপনি জবাব দিতে পারতেন দেশবাসীর কাছে এবং বলতে পারতেন, এই যে বাজেট পাশ করিয়ে নিলাম, এটা যথার্থ হয়েছে। কিন্তু এই সম্পর্কে কোনও উল্লেখ আপনার বই এর মধ্যে নেই, কারণ পশ্চিমবঙ্গে মেডিক্যাল ডেভেলপমেন্ট সিসটেম নেই। আমি তিনটে উদাহরণ দিচ্ছি, এটাতে আপনারা নিশ্চয়ই সকলে ইন্টারেস্টেড হবেন এবং মন্ত্রীদ্বয় আশাকরি এই বিষয়ে মনোযোগ দেবেন। একটা হচ্ছে এই বিধানসভায় এই এক বছরের মধ্যে আমরা একটা সর্ব সম্মত প্রস্তাব পাশ করেছিলাম। এটা একটা উদাহরণ, এটা একটা হসপিটাল সার্ভিস এর একটা দিক, কিন্তু এত গুরুত্বপূর্ণ দিক, এখানে আমরা জিরো আওয়ারের কথা বলি, কিন্তু যখন একটা মানুষের জীবনে জিরো আওয়ার আসে, যখন তার রক্ত দরকার হয়, রক্ত না হলে প্রাণ বাঁচেনা, সেদিকটার কথা বলছি। আমরা প্রস্তাব নিয়েছি আমাকে রোজ ভুগতে হয়, আমি ভুক্তভোগী, কিন্তু কার্যকর কিছু হয়নি। কারণ আমাদের যেটুকু সম্বল আছে তার সদ্ব্যবহার হয়নি। আপনারা একটা সর্বদলীয় কমিটি গঠন করুন, করে যে কোনও একটা ব্লাড ব্যাঙ্ক অনুসন্ধান করে দেখুন, তাদের যে কাজ কর্ম হচ্ছে, সেটা কি স্ট্যান্ডার্ডের সেই কাজকর্ম হচ্ছে। যেটা আমরা চাই, যেটা আমরা প্রস্তাব পাশ করে চেয়েছিলাম, সেইমতো কিছু হচ্ছে কিনা। ১৯৮১ সালে এই সেন্ট্রাল ব্লাড ব্যাঙ্কের জন্য দুটি নতুন টিম এবং দুটি গাড়ি স্যাংশন করা হয়েছিল। চালু হয়েছে? মন্ত্রী যদি খবর নিয়ে দেখেন এবং আমাদের জানান, খুব ভাল হয়। তারপর আমি একটু এডুকেশন এর দিকে যাই। এটা খুব দুঃখের বিষয়, ডাঃ বিধানচন্দ্র রায়ের সময়ও হয়নি, খুব দুঃখের বিষয় আজও হয়নি। আজও পশ্চিমবাংলা একটা সর্বভারতীয় স্তরে মেডিক্যাল ইন্সটিটিউশন গঠিত হয়নি। আমাদের একটা স্নাতকোত্তর প্রতিষ্ঠান আছে এস.এস.কে.এম.। যেখানে ইন্সটিটিউট অব পোস্ট গ্র্যাজুয়েট মেডিক্যাল রিসার্চ, সেখানে অনেক অভিজ্ঞ ডাক্তার অধ্যাপক আছেন, তাদের সম্পর্কে কিছু বলছি না, তবে একটা বিশেষ ব্যাপারে কথা বলছি। সেখানে হাউস স্টাফ অ্যাপয়েন্টমেন্ট কী করে হয়? এইরকম একটা প্রতিষ্ঠান, আমাদের একটা মাত্র স্নাতকোত্তর প্রতিষ্ঠান। মনে রাখবেন ডাক্তারি শাস্ত্র সেখানে একটা সেন্ট্রাল সিলেকশন কমিটি আছে। এইগুলো আমাকে খবর রাখতে হয় এইজন্য কারণ সিলেকশন কমিটির আমি একজন সদস্য। কারণ আমি একটা স্নাতকোত্তর প্রতিষ্ঠানে কাজ করি। সেইজন্য খবর রাখতে হয়। সেই কমিটির মধ্যে সব হাসপাতালের কর্তৃপক্ষ আছেন, কিন্তু বিভাগীয় প্রধানরা এই সিলেকশন কমিটিতে নেই। সেখানে হাউস স্টাফদের নির্বাচিত করবার যে পদ্ধতি আছে, অন্যান্য বিষয়ের মধ্যে দুটি প্রধান, একটা হল মেরিট, খুব ন্যায্য কথা। তার মেরিট স্কোর কি, আর দ্বিতীয় হচ্ছে যদি সে অন্য কোনও হসপিটালের কাজ না পেয়ে থাকে। এর মধ্যে যদি কাজ না করে থাকে তার নির্বাচিত বিভাগে, ফলে কি হচ্ছে জানবেন? এই যে সিলেকশন কমিটি আছে, এই সিলেকশন কমিটির যাঁরা সদস্য তাদের বিরুদ্ধে আমার কিছু বলবার নেই, এটা পদ্ধতির কথা বলছি, ব্যক্তিগত ব্যাপার নয়। সিলেকশন কমিটির মিটিং ঠিক সময় হয়না, ফলে কি হয়, অন্যান্য মেডিক্যাল কলেজ থেকে যারা পাশ করছে, অনেকে তাদের মধ্যে মেধাবী ছাত্র আছে, তারা হয়ত মেডিক্যাল কলেজ, এন্.আর.এস., আর.জি.কর. যেখানে হোক হাউস স্টাফের অ্যাপয়েন্টমেন্ট পেয়ে যায়। আমি খুব প্রাক্টিক্যাল কথা আপনাদের শোনাচ্ছি— হয়ত তিন মাস পরে মিটিং হল, সে এল, এখানে দরখাস্ত করল, কিন্তু তার মেরিট খুব ভাল থাকা সত্ত্বেও তাকে নেওয়া হল না এই কারণে যে, সে তো তিন মাস চাকরি করছে, আর

এক জায়গায় তো পেয়েছে। এ ক্ষেত্রে আমাদের উদ্দেশ্য কি? আমরা চাই আমাদের হাতে যে সমস্ত সব চেয়ে মেধাবী ছাত্র-ছাত্রী আছে তাদের মাধ্যমে আমাদের একমাত্র স্নাতকোত্তর প্রতিষ্ঠানটিকে ক্রমাগত উচ্চ থেকে উচ্চতর মানে নিয়ে যাব। বর্তমানে ফল কি হচ্ছে জানেন ঐসব ছাত্র-ছাত্রীদের আমরা পাচ্ছি না, তাদের বদলে সাপ্লিমেন্টারিতে পাশ করা ছাত্র-ছাত্রীদের এখানে নিযুক্ত করা হচ্ছে।এইটা কেন করা হচ্ছে? এইটার অনুসন্ধান দরকার।

তৃতীয় উদাহরণ হচ্ছে, কো-অর্ডিনেশনের ব্যাপারে, স্বাস্থ্য মন্ত্রকের সঙ্গে পি.ডাব্লু.ডি., পাবলিক হেলথ ইঞ্জিনিয়ারিং, শিক্ষা ইত্যাদি ইত্যাদি বিভাগগুলি যদি কো-অর্ডিনেট না করে তাহলে প্রকৃত জায়গায় পৌঁছান যায়না। একথা যদি আপনারা অযৌক্তিক মনে করেন, তাহলে তা বলুন। আপনারা যাদবপুর টি.বি. হাসপাতালটির ভারপ্রাপ্ত হয়েছেন, আপনারা নিয়েছেন, কিন্তু এই প্রতিষ্ঠানটির সবটাই স্বাস্থ্য বিষয়ক নয়, তা সত্ত্বেও রুগীদের স্বাস্থ্যের কথাই আমি বলছি। সন্তোষপুরে একটা ফ্লাই-ওভার হবে, তার একটা পরিকল্পনা ছিল — আমার যদি ভুল হয় আমাকে শুধরে দেবেন — যেখান থেকে ফ্লাই-ওভার তৈরি করার পরিকল্পনা ছিল, সেখান থেকে সেটাকে বদলানো হল এবং এখন এমনভাবে নির্মাণ কার্য করা হচ্ছে বা হবে বলে ঠিক হয়েছে যাতে ঐ হাসপাতালটির পরিবেশ একেবারে নষ্ট হতে চলেছে। প্রায় হাসপাতালের গা দিয়ে ফ্লাই-ওভার চলে যাবে। এটা আমি বলছি এইজন্য যে, এগুলি সব গুরুত্বপূর্ণ ব্যাপার, এগুলি দেখা দরকার।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়ের অনুমতি নিয়ে সব শেষে আমি বলতে চাই যে, আমি কোনও তাত্ত্বিক বক্তৃতা করতে চাই না।

(At this stage, the House was adjourned for half an hour due to power failure)

**(After Adjournment)**

[5-25 — 5-35 P.M.]

**ডাঃ শিশিরকুমার বোস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় পাওয়ার মন্ত্রীর করুণায় আমার এই বইটি (স্বাস্থ্যমন্ত্রী মহাশয়ের ছাপানো বাজেট বিবৃতি বইটি) পড়া হয়ে গেল। আমি পরিশেষে এই কথা বলতে চাই যে, 'এই কর্মসূচি শুরু করেছি, আমরা শুরু করেছি, পারি নি, লাভ করেছি, আমরা ভাবছি' এইসব কথাগুলি গতবারেও যা ছিল এই বিবৃতির মধ্যে এবারেও তাই রয়েছে। কিন্তু গতবারে যা বলা হয়েছিল তার হিসাব এবারের বিবৃতিতে নাই। এই ধরনের কথাগুলি শুনতে অনেক সময়ে ভাল লাগে কিন্তু মন ভরে না। তাই আমি পরিশেষে এই কথা বলব, আপনারা এই শেষ বছরে কয়েকটি দৃঢ় পদক্ষেপ নিন যাতে পরে যারাই আসুন না কেন তারা আরও এগুতে পারেন। স্বাস্থ্যকে পূর্ণ মর্যাদায় প্রতিষ্ঠিত করুন। এটা করতে হলে দুটো জিনিস করার দরকার। একটা হচ্ছে যেটা আমি আগেই বলেছি কমিশন অন হেলথ অফ মেডিক্যাল এডুকেশন এটা পশ্চিমবাংলা কেন পথ দেখাবে না তা আমি বুঝতে পারছি না এবং দ্বিতীয়ত একটা মেডিক্যাল ইউনিভার্সিটি প্রতিষ্ঠা করে প্রাথমিক পদক্ষেপ গ্রহণ করুন। এই দুটি প্রস্তাবনা রেখে আমি আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ হরমোহন সিন্‌হা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি বিরোধীপক্ষের মাননীয় সদস্য

ডাঃ শিশিরকুমার বোসের বক্তব্য শুনছিলাম। তিনি একজন শ্রদ্ধেয় ব্যক্তি, ওনার অ্যাপ্রোচ আমার খুব ভাল লেগেছে। রিবোধি দল নিশ্চয়ই সমালোচনা করবেন, সমালোচনা যদি না করা যায় তাহলে বাজেট পুষ্ট হবে না, কিন্তু সমালোচনার দৃষ্টিভঙ্গির দরকার আছে যে দৃষ্টি ভঙ্গি দিয়ে বাজেটকে সমৃদ্ধশালী করা যায়। ওনার কয়েকটি অ্যাপ্রোচ এই সম্পর্কে আমার খুব ভাল লেগেছে যেটা আমি আগেই বলেছি কিন্তু উনি প্রশ্ন রেখেছেন কেন এমন হল এই কথাটা উনি এরসঙ্গে বলেছেন। আর একটি কথা বলেছেন পরিকল্পনার অভাব। এটা ঠিক কথা, তিনি বুঝেছেন তাই বলেছেন। এই স্বীকৃতি তিনি যে দিয়েছেন আমি মনেকরি এটা সঠিক কথা। আমার কথা হচ্ছে, স্বাস্থ্য সম্পর্কে যদি পরিকল্পনার অভাব হয়, যদি সঠিক নীতি দীর্ঘদিন ধরে না থেকে থাকে তাহলে আজকে হঠাৎ সেই জায়গায় দাঁড়িয়ে সমস্ত স্বাস্থ্য সম্পর্কে সব সুষ্ঠু পরিকল্পনা-মাফিক চলবে, সব ঠিক ঠাক থাকবে এটা ভাবা যায় না।

(সত্য বাপুলী রোজ টু স্পিক)

সত্যবাপুলী কি বলছেন না বলছেন সে কথার জবাব আমি দিতে চাই না। কারণ উনি অস্বাস্থ্যকর পরিবেশ সৃষ্টি করেন, নিজে অস্বাস্থ্যকর অবস্থায় থাকেন, সুতরাং ওঁর কথা আমি ধরছি না। যাইহোক, ডাঃ শিশির বোস যেকথা বলেছেন সেই পরিপ্রেক্ষিতে আমি বলতে চাই, অতীতের জমিদার বাড়ির ইতিহাস দেখবেন। তারা তাদের নিজের স্ত্রীর দ্বারা এবং তার বাইরে যে সন্তান ভূমিষ্ঠ করাতেন সেইসব সন্তান-সন্ততিরা বিকলাঙ্গ হয়ে জন্ম গ্রহণ করত। আজকে পশ্চিমবাংলার স্বাস্থ্য ব্যবস্থা তারই ফলশ্রুতি। আজকে কংগ্রেসের সৃষ্টি বিকলাঙ্গ সন্তানদের আমাদের পুষতে হচ্ছে, মানুষ করার জন্য চেষ্টা করা হচ্ছে। তারা এইসব করে যে বিকলাঙ্গ স্বাস্থ্য ব্যবস্থা চালু করেছেন, তাদের সৃষ্ট সন্তানদের যে যৌন রোগ সেইসব রোগ আজকে ফুটে বেরুচ্ছে গোটা শরীরে, তার যে ম্যানিফেসটেশন সেই ম্যানিফেসটেশনগ্রস্ত সন্তানদের মানুষ করে পুরোপুরি সুন্দর করে গড়ে তোলা যাবেনা। যাবেনা এই কারণে আপনারা গোটা ভারতবর্ষের বুকে, পশ্চিমবাংলায় জনস্বাস্থ্য সম্পর্কে কোনও সঠিক ধারণা দেননি। আমরা জানি যে দেশের শতকরা ৭০।৮০ ভাগ মানুষ দারিদ্র সীমার নিচে বাস করেন, যাদের পুষ্টি নেই, যারা অপুষ্টিজনিত রোগে ভোগে, যাদের বাসস্থান নেই, যারা দ্রব্যমূল্যবৃদ্ধির ফলে ক্রয়ক্ষমতা হারিয়ে ফেলেছে তারা আজকে কি করে তাদের স্বাস্থ্য বজায় রাখতে পারেন?

এই স্বাস্থ্যকে যদি রাখতে হয় তাহলে বুঝতে হবে। এই স্বাস্থ্য যে কোনও বিচ্ছিন্ন ঘটনা নয় জনস্বাস্থ্য কোনও বিচ্ছিন্ন ঘটনা নয়। এতে একটার সঙ্গে একটা যুক্ত আছে। স্বাস্থ্যের সঙ্গে শিক্ষা, আজ যদি আমরা সেই শিক্ষা আমাদের সন্তান, সন্ততিদের ছোটবেলা থেকে না দিই তাহলে সেটা সম্পূর্ণ হতে পারেনা। আর শিক্ষা না পাওয়ার ফলে ঐরকম অস্বাস্থ্যকর বক্তব্য ওরা রেখেছেন। তাই আমি বলব যে আমরা শিক্ষা দিতে পারি নি। আজকে সেই শিক্ষা যাতে দেওয়া যায় আমি প্রথমে সেই কথাই বামফ্রন্ট সরকারের মন্ত্রী মহাশয়দের বলব যে জনস্বাস্থ্য সম্পর্কে যদি কোনও শিক্ষার ব্যবস্থা করা যায় তাহলে তারা যেন সে ব্যবস্থা গ্রহণ করেন। শিশিরবাবু বলেছেন যে একটা টীম ওয়ার্ক করা দরকার, এই যে টীম ওয়ার্কের কথা বলেছেন কেন বলেছেন? জনস্বাস্থ্যের কথা শুধু নয়, সামগ্রিকভাবে একটা হাসপাতালে যখন আমরা আসি স্বাস্থ্যের কথা আমরা বলি, কিন্তু তখন একটা অস্বাস্থ্যের কথা আমাদের মনে এবং মাথায় চলে আসে। হাসপাতালের কতকগুলি পুতিগন্ধময় ব্যবস্থা সম্পর্কে এটা আসে, কিন্তু

কেন হচ্ছে? আজকে বার বার আপনারা লক্ষ্য করেছেন, শিশিরবাবু জনসংখ্যার এবং পপুলেশন কনট্রোলের কথা বলেছেন। জনসংখ্যা যে হারে বৃদ্ধি পাচ্ছে আজকে যদি সেই জনসংখ্যাকে পরিকল্পিতভাবে চালাবার ব্যবস্থা না করা যায় তাহলে তার অস্বাস্থ্যকর অবস্থাকে রোধ করা যাবেনা। আর তা যদি না করতে পারি তাহলে কিছুই করা যাবে না, সে পরিকল্পনা করার দরকার। কিন্তু কি করে করা যাবে? জিনিসপত্রের দাম যেভাবে বাড়ছে, আজকে যদি একটা হেলথ সেন্টার করার জন্য ৯ লক্ষ কি ১০ লক্ষ টাকার মধ্যে বাজেট করা হয় আগামী দিনে এক বছরের মধ্যে সেটা ১২ থেকে ১৪ লাখ টাকা হয়ে যাবে। পরিকল্পনা কি করে হবে? কি করেই বা কাজ হবে? কাজেই ভাবতে হবে। হাসপাতালের এই অবস্থার কথা আপনারাও জানেন আমরাও জানি, এটা আপনার, আমার কাছে নূতন কিছু নয়, আমরা কেউ বাইরে থেকে আসিনি, আকাশ থেকেও পড়িনি। আপনার, আমার অভিজ্ঞতা একই জায়গায় দাঁড়িয়ে আছে। শিশিরবাবু সমাজ সচেতক হিসাবে যেকথা বলতে চান সেকথা বিরোধিদলের অনেক সদস্যই মানতে পারেন নি। বিরোধীদলের বক্তব্য শুধুই বিরোধীতা করার জন্য। এইভাবে চিন্তা ভাবনা করুন। আমি বলব যে ওটা ভুলে যান, স্বাস্থ্য কোনও দলের নয়, এই স্বাস্থ্য, জনস্বাস্থ্য, সমস্ত মানুষের স্বাস্থ্য সেখানে কংগ্রেস, কমিউনিস্ট সোশ্যালিষ্ট একথা নয়। এই স্বাস্থ্য ব্যবস্থাকে যদি আজকে আমাদের রাখতে হয় তাহলে দেখছেন না, একদিকে দেশের মানুষের স্বাস্থ্যের কথা বলছি অপরদিকে যারা এই স্বাস্থ্য ব্যবস্থার সঙ্গে জড়িত নয় তারা একে বাঞ্চাল করে দিচ্ছে। আজকে দুধে জল মেশানো হচ্ছে, ভেজাল, ঔষুধে ভেজাল, সমস্ত খাবারে ভেজাল দিচ্ছে। তাহলেই আজকে যদি সর্বত্র এই অবস্থা চলতে থাকে তাহলে শুধু স্বাস্থ্য দপ্তর এটার সুরাহা করতে পারে না। সামগ্রিকভাবে যদি সমস্ত মানুষ না এগিয়ে আসেন এটা হতে পারেনা। এটা শুধু সরকারি ব্যবস্থার মধ্যে থাকবে তা হতে পারেনা। যে জিনিস দীর্ঘদিন ধরে পাপেতে পূর্ণ হয়ে রয়েছে এটা হল লিগেসি অফ দি পাস্ট স্বীকার করি যে পারা যায়না। আজ যদি বলা যায় হাসপাতালগুলিতে দূর্নীতি চলছে, কিন্তু সেসব দুর্নীতি একদিনে আসেনি। দীর্ঘদিন ধরে এসেছে। দুর্নীতিকে মুক্ত করার জন্য সেখানে চিকিৎসক থেকে আরম্ভ করে যে সমস্ত কর্মী সেখানে আছেন সকলে মিলে ব্যবস্থা মেনে নিতে পারছেন না, তারা অভ্যস্ত হয়ে গেছেন। শিশিরবাবু যেকথা বললেন চিকিৎসকে চিকিৎসকে দলাদলি, কর্মচারিদের মধ্যে দলাদলি এটা অনেক আগে থেকে এসেছে। হাসপাতালের ডাক্তার খুন হয়নি? ১৯৭২ সালে এন.আর.এস. এ এটা হয়েছিল। শিশিরবাবু যদি কাগজপত্র দেখতে চান আমি দিতে পারি উনি দেখে নেবেন। তাহলেই বুঝতে পারবেন। আমি বলব যে এই ধরনের নীতি গর্হিত কাজ শুরু হতে চলেছে, তাকে রোধ করতে গেলে সকলের সহযোগিতা দরকার। এখানে দেখছি একদল বাজেট পাশ করাতে বাধা দিচ্ছে, আর একদল বাজেটের স্বপক্ষে বলছেন। এটা করা ঠিক নয়, কারণ আজকের বাজেটে স্বাস্থ্য নিয়ে একটা ব্যাপার আছে। এতে জনস্বাস্থ্য সম্পর্কে কিছু টাকার কথা আমরা চিন্তা করেছি। আজকে জনস্বাস্থ্য সম্পর্কে মহকুমায় মহকুমায় একটি করে জনস্বাস্থ্য ভবন হোক' এই দাবি যদি বিরোধী পক্ষ করতেন তাহলে তাদের স্বাগত জানাতাম। আজকে দেশে একটা আওয়াজ উঠেছে হেলথ অল বাই ২০০০ এ.ডি। অর্থাৎ ২০০০ খ্রীষ্টাব্দের মধ্যে আমরা সকলের জন্য স্বাস্থ্য এটা চাইছি। অবশ্য এটা একটা শ্লোগান, কিন্তু এটা আমরা অ্যাচিভ করতে পারব না। এটা ২০০০ খ্রীষ্টাব্দের মধ্যে কখনই পারা যাবে না। না পারার নানা কারণও রয়েছে। কারণ কেন্দ্রে যে কংগ্রেস শাসিত সরকার রয়েছেন

[5-35–5-45 P.M.]

তাদের নীতিই হচ্ছে দেশের মধ্যে শোষণকে জীইয়ে রেখে দেওয়া। শিশিরবাবু বলছিলেন আপনারা জনগণতান্ত্রিক বিপ্লব করে আসেন নি। না, আমরা জনগণতান্ত্রিক বিপ্লব করে আসিনি, ভোটের মাধ্যমে সরকারে এসেছি। কিন্তু এখানে যে বামফ্রন্ট সরকার রয়েছে তাদের একটা প্রগতিশীল চিন্তা ধারা রয়েছে। আজকে কি করে দেশের জনস্বাস্থ্যকে বজায় রাখা যায় সেই বিষয়ে এই সরকার সম্ভাব্য চিন্তা করছেন। সেইজন্য দেখছি, রামনারায়ণ গোস্বামী পুরুলিয়ায় যখন যাচ্ছেন, সেখানে গিয়ে হাজার হাজার মানুষকে নিয়ে পদযাত্রা করে, সাইকেলযাত্রা করে কুষ্ঠ রোগের বিরুদ্ধে পঞ্চায়েতের মাধ্যমে জনগণের চেতনা জাগাচ্ছেন। আজকে জনস্বাস্থ্য সম্পর্কে মানুষের চেতনা যদি সৃষ্টি করা না যায় তাহলে কিছু হবে না। শুধু প্রশাসন দিয়ে বা রাইটার্স বিল্ডিংস দিয়ে কিছু হবে না। এই ক্ষেত্রে প্রশাসনের ত্রুটি আছে এবং সেটা এর আগেও বার বার বলেছি, কিন্তু কিছু হয়নি। আজকে এটা দূর করবার ব্যবস্থা করতে হবে। শুধু রাইটার্সকে কেন্দ্রীভূত করে কিছু হবেনা। আজকে জেলায় জেলায় অ্যাটলিস্ট ডেপুটি ডাইরেক্টর র‍্যাঙ্কের অফিস করতে হবে এবং জেলার সমস্ত স্বাস্থ্য বিষয়ক সমস্যার মীমাংসা সেখানেই করবার চেষ্টা করতে হবে। সেখানে একজন গ্রুপ-ডি কর্মচারি কোনও অন্যায় করলে রাইটার্স বিল্ডিংসয়ে গিয়ে সেই ফাইলটা পড়ে থাকবে সেটা চলবে না। তার বিরুদ্ধে যাতে জনগণকে ব্যবস্থা নিতে না হয় সেদিকে নজর দিতে হবে। সেখানে প্রশাসনকে ঝামেলা থেকে মুক্ত করতে হবে। তবুও বলছি যে, আমরা কিছু করতে পারিনি এটা বলা যায় না। পশিমবঙ্গের ৭টি মেডিক্যাল কলেজ নর্থবেঙ্গল মেডিক্যাল কলেজ, বর্ধমান মেডিক্যাল কলেজ প্রভৃতি সবগুলি মেডিক্যাল কলেজ বর্তমানে ঠিকভাবে চলছে। তাই বলে আমরা আত্মসন্তুষ্ট নই। মেডিক্যাল কলেজগুলি আদর্শ শিক্ষা প্রতিষ্ঠান হিসাবে গড়ে উঠবে, সেখানে আদর্শ শিক্ষা দেওয়া হবে এবং জনগণের স্বাস্থ্যের দায়িত্ব নিতে তারা পাশ করবার পর এগিয়ে আসবেন এটাই তো কথা। সঙ্গে সঙ্গে যক্ষা থেকে আরম্ভ করে ফাইলেরিয়া, ম্যালেরিয়া পর্যন্ত যেসব রোগ আমাদের এখানে রয়েছে তার বিরুদ্ধে লড়াই করতে হবে, লড়াই না করলে চলবে না। সমাজের যারা অর্থনৈতিক দিক থেকে নিচের তলায় রয়েছেন তাদের পক্ষে ঔষুধপত্র কিনে চিকিৎসা নেবার ক্ষমতা নেই। কিন্তু আমরা বলছি সকলের জন্য স্বাস্থ্য', আমরা বলছি 'সকলের জন্য চিকিৎসা'! এক্ষেত্রে ৫ হাজার বা ১০ হাজার যাই তার আয় হোক না কেন সকলকে এই সুযোগ দিতে হবে বলে বলছি। কিন্তু আমি বামফ্রন্ট সরকারকে বলব, সকলের জন্য এটা না দিয়ে একটা ইনকাম স্লাব করে দেওয়া যায় কিনা সেটা চিন্তা করতে হবে, কারণ সীমিত ক্ষমতার মধ্যে এই সুযোগ সকলকে আমরা দিতে পারব না, দিলে ত্রুটি থেকে যাবে। এটা রেশন কার্ডের ভিত্তিতে এ-গ্রুপ, বি-গ্রুপ করেও করা যেতে পারে। কাজেই এই দিকটা ভেবে দেখবেন।

মাননীয় ডেপুটি স্পিকার স্যার, এখানে ঔষুধপত্রের কথা বলতে গিয়ে অনেকে বলেছেন, হাসপাতালগুলিতে প্রয়োজনীয় ঔষুধ নেই। একটু আগে মেনশন পর্বেও আমার এক বন্ধু ডেকাড্রন সম্বন্ধে উল্লেখ করেছেন। তিনি জানেন না হয়ত, কিন্তু যে ঔষুধগুলি সাধারণ মানুষের সাধারণ রোগের জন্য প্রয়োজন, তার সংখ্যা কয়টি? সেটা ৫০, ৬০, ৭০টি আইটেমের

মত হবে! ৫০ থেকে ৭০টি আইটেম যেগুলি কমন ড্রাগ মানুষের আমাশয়, জ্বর বা রিউমাটিজিম রোগের ব্যাপারে কেন আজকে অতিরিক্ত দামি দামি ঔষধ ব্যবহার করা হবে? চিকিৎসক বন্ধুদের কাছে আমি আবেদন করব তারা যেন দামি ঔষধ ব্যবহার না করেন। আমাদের মতো গরিব দেশে, এইরকম অর্থনৈতিক অবস্থার মধ্যে দাঁড়িয়ে যে পরিমাণ অর্থ খরচ করতে হচ্ছে সেখানে দামি ঔষধ বা সফিসটিকেটেড ড্রাগের প্রয়োজন নেই। বেশি দামি ঔষধের টাকা গরিব মানুষ খরচ করতে পারবে না। একটা কথা শিশিরবাবু এখানে বলেছেন যে আমাদের এখানে রিসার্চ করা দরকার। নিশ্চই করা দরকার। উন্নয়নশীল দেশে এই জিনিস আছে। আমাদের দেশে এটা করতে পারেনি। একটা কথা হচ্ছে আমরা প্যারা-মেডিক্যাল স্টাফ করব কাকে নিয়ে? যদি আমাদের আজকে ম্যানিং না থাকে, লোক না থাকে তাহলে হবে কি করে? প্যারা-মেডিক্যাল স্টাফ বাড়াতে হবে। পাবলিক হেলথের গুরুত্বের কথা এখানে বলা হয়েছে। পাবলিক হেলেথর গুরুত্ব সম্পর্কে বলতে গেলে বলতে হয় প্রিভেনটিভ সাইডে গুরুত্ব না দিয়ে বেশির ভাগ টাকা কিউরেটিভ সাইডে খরচ করা হচ্ছে। চিকিৎসা খাতে যেটা খরচা করা হয় সেটা বেড বাড়ানোর জন্য বেশি ঝোঁক থাকে। চিকিৎসার জন্য বেড বাড়িয়ে দিয়ে কিছু হবেনা। চিকিৎসার জন্য যাতে এখানে না আসতে হয় গ্রাম থেকে বা অন্য জায়গা থেকে তারজন্য প্রিভেনটিভ মেজার নেওয়া দরকার। গ্রামের যারা হেলথ গাইড আছে তাদের সহযোগিতা নিয়ে এটা যদি করতে পারা যায় তাহলে বেশ কিছু সুফল আমরা আশা করতে পারব। মেডিসিন সাপ্লাই সম্পর্কে আমি বলব বেশ কিছু ত্রুটি আছে। ত্রুটিটা কোথায়? যেমন যে সমস্ত ঔষুধ হাসপাতালে দেওয়া হয় তার মধ্যে এমন ঔষুধ রয়েছে যে ৩০ থেকে ৩৩ ভাগ ঔষুধ পড়ে রয়েছে। আমি সেন্ট্রাল মেডিক্যাল স্টোরে গিয়ে দেখে এসেছি সেখানে ডেট এক্সপায়ার করা অনেক ঔষুধ পড়ে রয়েছে। এই ব্যাপারে আমাদের মেডিক্যাল এডমিনিস্ট্রেশনকে শক্ত হাতে গড়তে হবে যাতে জনমতে একটা প্রভাব বিস্তার করতে পারে। কতকগুলি বিল্ডিং তৈরি করা হচ্ছে। বিল্ডিং তৈরি করতে যে পরিমাণ টাকা খরচ করা হচ্ছে তার আমি বিরোধিতা করছি। স্বাস্থ্য খাতে ১০০ টাকা খরচের মধ্যে ৫৫ টাকা খরচ করা হচ্ছে বিল্ডিং তৈরি করার জন্য, ৪০ টাকা খরচ করা হচ্ছে এসটাবলিশমেন্টের জন্য এবং ৫ টাকা খরচ করা হচ্ছে চিকিৎসা খাতে। এই দেশে এটা একটা প্রহসন বলে মনে হয়। আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব এই সিসটেমটা বদলাবার জন্য। ডায়েটের ক্ষেত্রে এখানে ৪ টাকা থেকে ৪.৫০ টাকা দেওয়া হচ্ছে। একটা পুলিশ অফিসারের থেকে জানতে পারলাম একজন কয়েদি ১০.৫০ টাকা ডায়েট অ্যালটমেন্ট পায়। কিন্তু একটা রোগীর ক্ষেত্রে এই ৪.৫০ টাকা অত্যন্ত কম। গত ৪ বছরে যদিও কিছু ব্যবস্থার উন্নতি হয়েছে কিন্তু আমি এই টাকার অঙ্কটা বাড়বার জন্য মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব। বর্তমানে যে বাজার পড়েছে সেখানে এই টাকায় হয় না। এই কথা বলে বাজেটকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় স্বাস্থ্যমন্ত্রী এই সভায় তার দপ্তরের যে ব্যায় বরাদ্দের দাবি উত্থাপন করেছেন তার উপর বক্তব্য রাখতে গিয়ে মাননীয় সরকার পক্ষের সদস্য ডাঃ হরমোহন সিন্‌হা সরকার পক্ষের ওকালতি করতে গিয়ে যে দৃষ্টি ভঙ্গীর কথা বললেন, মাননীয় সদস্য ডাঃ শিশির বোসের দৃষ্টি ভঙ্গীর সমালোচনার সাপেক্ষে যা বললেন তিনি কিন্তু সেই দোষে দুষ্ট এবং সামগ্রিক প্রফেশনাল ইনটিগ্রিটি এবং চিন্তাধারার

ছাপ তার বক্তব্যের মধ্যে নেই। তিনি রাজনীতি করেন, একটা রাজনৈতিক দলের প্রতিনিধি, সরকার পক্ষের ওকালতি করতে হবে তারই ছাপ তার বক্তব্যের মধ্যে থেকে গিয়েছে।

[5-45 — 5-55 P.M.]

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার কাছে সব থেকে অবাক লেগেছে একটা ব্যাপারে, সেটা হচ্ছে এই দপ্তরের মধ্যে সমন্বয়ের একটা অভাব রয়ে গিয়েছে। একটা দপ্তরের জন্য চার চারজন মন্ত্রী রয়েছেন একজন শহরের মন্ত্রী কলকাতার হাসপাতালগুলোর জন্য, তিনি ডাক্তারবাবুদের ফাইলপত্র নিয়ে নাড়া-চাড়া করেন। এজন্য বসে আছেন অম্বরিশবাবু। একজন মন্ত্রী আছেন গ্রামের জন্য। গ্রামের চিকিৎসার জন্য গ্রামীণ হাসপাতালগুলি দেখাশোনা তিনি করেন। আর একজন মন্ত্রী আছেন গ্রামে জল সরবরাহ করার বিষয় দেখাশোনা করার জন্য। আর একজন আছেন শহরের জল সরবরাহের জন্য এই যে ক্ষমতা বিকেন্দ্রীকরণের নামে সাধারণ মানুষের কাছে সুবিধা পৌঁছে দেবার উপকরণ বামফ্রন্ট সরকারের মাথায় ঢুকেছিল, বিগত কয়েক বছরের অভিজ্ঞতায় আমরা দেখেছি তা আসলে সমস্যাকে অনেক পরিমাণে বাড়িয়ে দিয়েছে। গ্রামে জল না পাওয়া গেলে আন্ত্রিক রোগ দেখা দেবে, মানুষ দূষিত জল খাবে এবং তারজন্য তারা হাসপাতালে যাবে। এই জল সরবরাহের ব্যাপারে সমন্বয়ের অভাব আমরা সব সময় দেখতে পাচ্ছি। কে দেবে জল? জল দেবে এক দপ্তর আর চিকিৎসার দায়িত্ব আর এক দপ্তরের হাতে। হাসপাতালে গিয়ে মৃত বাচ্চাকে নিয়ে মা যখন কাঁদে, তখন তার কাছে কি আছে আপনার উত্তর দেবার? আপনি কি তার কাছে গিয়ে বলবেন, গ্রামে কেন জল পাওয়া গেল না? এই যে অস্বাভাবিক একটা অবস্থার সৃষ্টি হয়েছে এরই মধ্যে বামফ্রন্ট সরকারের শরিকদলের সন্তুষ্টি বিধানের নামে বড় দল নিজেদের প্রভাব বিস্তার করার জন্য নিজেদের হাতে মন্ত্রিত্বের সিংহভাগ রেখে দিয়েছেন এবং ছিটে ফোঁটা দিয়েছেন ছোট শরিকদলের হাতে। এই যে অবস্থার সৃষ্টি করেছেন বামফ্রন্ট সরকার, তা আজ কারও অস্বীকার করার উপায় নেই। এটা রাজনৈতিক কোনও বিতর্ক নয়, এটাই হচ্ছে আজকের দিনের একটা বাস্তব সমস্যা। বিগত কয়েক বছর ধরেই এই অবস্থা চালিয়ে যাচ্ছে এই বামফ্রন্ট সরকার। মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয়, তিনি নিজে একজন ডাক্তার, তিনি এবং জল সরবরাহ দপ্তরের মন্ত্রী মহাশয় কমলবাবু তাদের বক্তব্যের ৭৮ নম্বর ধারায় ভাল কথা বলেছেন। তাদের বক্তব্যের মধ্যে অনেক আশার বানী শুনিয়েছেন এবং অনেক রঙিন স্বপ্নের কথা বলেছেন। কিন্তু বাস্তব সত্যটা কি? বাস্তব সমস্যা হচ্ছে, হাওড়া ষ্টেশনে এবং শিয়ালদহ স্টেশনে গণমিছিল অনেকগুণ ৮।১০ গুণ বেড়ে গিয়েছে। মেডিক্যাল কলেজ, নীলরতন, ন্যাশনাল হাসপাতাল এবং জেলা হাসপাতালগুলি আজ বেসিক ইনফ্রাস্ট্রাকচারের অভাবে ধুঁকছে। আজকে হৃষিকেশবাবু, যিনি কংগ্রেস পক্ষের সদস্য নন, তিনি জিরো আওয়ারে কি বলেছেন? সুন্দরবন অঞ্চলে এবং দক্ষিণ চব্বিশ পরগনার হাসপাতালগুলো মাত্র এক হাজার 'ডেকাড্রন' ইনডেন্ট করেছিল, চারমাস কেটে যাওয়ার পর মাত্র একশ ডেকাড্রন সেখানে গিয়ে পৌঁছুল। এটা খুবই লজ্জার ব্যাপার, সেখানে 'মারকিউরোক্রোম' চাওয়া হল, যার দাম মাত্র চার আনা, বলে দেওয়া হল 'নট সাপ্লায়েড।' এটা তো আমাদের কথা নয়, আপনাদেরই একজন সদস্য এই কথা এই পবিত্র সভায় বলেছেন। কি বলেছেন? বীরেনবাবু এখানে বলেছেন, হেঁটে হেঁটে তার পায়ের জুতোর সুখতলা ক্ষয়ে গিয়েছে। নজরানা দিতে হয় রাইটার্স

বিল্ডিংসে গিয়ে। স্বাস্থ্য দপ্তরের কাকে বলব এই কথা? তিনি তো কংগ্রেস পক্ষের কেউ নন? আজকে দু'দুজন মার্কসবাদী কমিউনিস্ট পার্টির সদস্য এই সমস্ত কথা বলেছেন। আজকে গোটা পশ্চিমবাংলার বুকে এই অবস্থাই চলছে। এটাই হচ্ছে বাস্তব সত্য। আজকের বাস্তব সত্যটা কি? বাস্তবে যেটা সত্য তা হচ্ছে টাকার অসুবিধা। নিশ্চয়ই, একথা আমরা মেনে নিতে রাজি আছি। কিন্তু তারমধ্যেও যতটা দরকার, ততটা পাওয়া যাচ্ছে না। বাস্তব সত্যটা কি? বাস্তব সত্য হচ্ছে এই যে, দপ্তরের মন্ত্রী মহাশয়রা শুধু মাথার উপরে বসে আছেন। মন্ত্রীরা পক্ষপাতদোষে দুষ্ট এবং সেজন্যই যতটুকু কাজ হওয়া সম্ভব ছিল তা হচ্ছে না। স্বাস্থ্য দপ্তরের মধ্যে অনেক শাখা-প্রশাখা ঢুকে গেছে। একথা আজ অবশ্যই বলতে হবে যে কাজের গতি ফিরিয়ে আনতে গেলে কাজের দৃষ্টিভঙ্গি আনতে হবে অন্যভাবে। আমরা একথা জানি, আমি নিজে মন্ত্রী মহাশয়কে অনেকবার বলেছি এই যে মাঝে মাঝে আওয়াজ উঠছে, এখন অনেকখানি স্তিমিত যে, গ্রামের মধ্যে ডাক্তারবাবুরা যাচ্ছেন না, একথা ঠিক নয়। এই তো আজকের একটা প্রভাতী সংবাদপত্রে অমৃতবাজার পত্রিকাতে দেখলাম, গ্রামের প্রাইমারি হেলথ সেন্টার এবং সাবসিডারি হেলথ সেন্টারগুলোতে একশটা পোস্ট খালি রয়েছে। কারণ হিসাবে সরকার পক্ষ বলছেন যে প্রথম লিস্ট, দ্বিতীয় লিস্ট এবং তৃতীয় লিস্টে ডাক্তারদের নাম ছাপানো হচ্ছে, কেউ কেউ সময় নিচ্ছেন। আইনের একটা ফাঁক থেকে গেছে, অবশ্য আইনের ফাঁকের ব্যাপারে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীকে দোষারোপ করতে পারি না। আইনের ফাঁক থাকতেই পারে কাজেই এই বিষয়ে কোনও চিন্তা-ভাবনা করা যায় কিনা এবং আইন প্রণয়ন করা পর্যন্ত আইনের মাধ্যমে এই যে প্রথম লিস্ট, দ্বিতীয় লিস্ট, তৃতীয় লিস্টে সময় লেগে যাচ্ছে এটাকে বাইপাস করে একটা নতুন ধরনের পরিকল্পনা করতে পারেন কিনা সেটা দেখতে হবে। তবে অ্যাডহক ব্যবস্থা করলে সমস্যা মিটবে না,ইন সার্ভিস ট্রেনিং পাশ করলে তাকে ডাক্তার বলে গণ্য করা হবে। অর্থাৎ একজন ডাক্তারের ইনটার্নিশিপ চলতে চলতে আর তাকে ৪ বছরের ইন সার্ভিস ট্রেনিং নিতে হবে না হলে রেজিস্ট্রেশন পাবে না। এটাতে আপনারা হয়ত আনপপুলার হবেন, ক্রিটিসিজিমের সম্মুখীন হবেন কিন্তু তা হলেও এটা যদি চালু করতে পারেন যে ইন-সার্ভিস ট্রেনিং ৫ বছরের জন্য করেন এবং তা যদি না হয় রেজিস্ট্রেশন দেওয়া হবে না এবং এটা যদি মেনডেটোরি ভাবে প্রয়োগ করতে পারেন তাহলে বুঝব অম্বরীশ বাবু এক নতুন পথ দেখালেন এবং আমরা সেই পথ দেখাবো গ্রামের মানুষের কাছে। গ্রাম ২৪৫টি পোস্ট খালি পড়ে আছে, সেখানে ডাক্তারদের যাবার কথা কিন্তু যেতে চাননা। মাননীয় মন্ত্রী মহাশয় যদি বলেন তাহলে আমি আগামীকাল ৫০০ জন ডাক্তারের লিস্ট আপনাকে দেব। তাদের আপনি অ্যাডহক ভাবে চাকুরি দেবেন এই দায়িত্ব আপনি নিন তাহলে ৫০০ ডাক্তারের লিস্ট আমি আপনাকে দেব। কিন্তু অ্যাডহক চাকুরি দেবেন সেই [***] দুরদর্শিতা আপনার নেই। কারণ আপনারা লিস্ট খোঁজেন কারা ছাত্র ফেডারেশনের, কারা রেকোমেনডেশনে আসছেন কারা [***] রেকোমেনডেশনে আনছেন এসব দেখেন। তারপরে কারা বামপন্থীর সঙ্গে যুক্ত, কারা বামপন্থী কমিউনিস্ট পার্টির সঙ্গে যুক্ত, কারা লাল জামা গায়ে দিয়ে ঘোরে তাদের চাকুরি দেওয়া হবে আর যারা না দিয়ে ঘোরে তাদের চাকুরি দেওয়া হবে না। এইতো আপনারা পরিস্থিতির সৃষ্টি করেছেন। আপনাদের ত্রুটির জন্য অধিকাংশ

* Note : Expanged as ordered by the Chair.

[5-55 — 6-05 P.M.]

ক্ষেত্রে দেখা যায় ডাক্তাররা চাকুরি পেতে চায়, চাকুরি পাওয়ার যোগ্যতা থাকা সত্ত্বেও চাকুরিতে জয়েন করতে পারেন না। এটা আমার কথা নয়, আপনাদের দলের জয়ন্তকুমার বিশ্বাস আর.এস.পি.র এই সভায় বলেছিলেন, মেনশন আওয়ারে বলেছিলেন আপনাকে যে আপনি যদি বলেন তাহলে আগামীকাল ৫০ জন ডাক্তারের লিস্ট আপনাকে দেব, আপনি বলুন চাকুরি করে দেবেন। এটা তো আমাদের কথা নয়, আপনাদের দলের লোকের কথা। এটা তো রূঢ় সত্য যে আপনারা রাজনৈতিক দৃষ্টিভঙ্গিতে দপ্তরগুলিকে চালাতে গিয়ে দপ্তরটিকে যক্ষ্মা রোগে পরিণত করেছেন। এখন খুঁড়িয়ে খুঁড়িয়ে চলছে। আপনারা এখানে সাহিত্য করে ২৪ পাতার ২৬ পাতার বই লিখে স্বাস্থ্য দপ্তরের সাহিত্য লাবণ্য ফুটে বেরিয়েছে। এই স্বাস্থ্য লাবণ্য যদি মানুষের শরীরে লাগত, মানুষের দেহের মধ্যে ফুটে উঠত তাহলে জানতাম দেশের কিছু উন্নতি হল। আপনাদের কার্যকালে রামনারায়ণ গোস্বামী এবং অম্বরীশ বাবু নতুন নতুন পরিকল্পনার কথা বলেছেন। আমি প্রশ্ন করেছিলাম কিন্তু দুর্ভাগ্য যে আমরা প্রশ্ন করলে টাইম মতো উত্তর না পাই কিন্তু সময়ের অভাবে তা আমরা আলোচনা করতে পারিনা আপনাকে স্পেসিফিক কোয়েশ্চন করলে উত্তর ঠিকমতো না পেলে আমাদের ডিবেট করতে অসুবিধা হয়। কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে কুষ্ঠ রোগ, যক্ষ্মা রোগ নিবারণ এবং ম্যালেরিয়া প্রভৃতি রোগের জন্য বিভিন্ন পরিকল্পনা রাজ্য সরকারের সঙ্গে যৌথভাবে করা হয়েছে এবং এতে টাকা দেওয়া হয়। স্বাস্থ্য দপ্তরের অবহেলার জন্য ঠিকমতো কাজ করতে পারছে না। এরজন্য আমি স্বাস্থ্যমন্ত্রীকে দায়ি করতে পারিনা। সামগ্রিকভাবে সেখানে দপ্তরটি দোষে দুষ্ট হয়ে গেছে। সেখানে যে টাকা আসছে তা ঠিকমতো খরচ করা যাচ্ছে না। অন্ধত্ব নিবারণ, যক্ষ্মা নিবারণ ম্যালেরিয়া নিবারণ প্রভৃতির জন্য যে পদ্ধতি গ্রহণ করা হয়েছে সেখানে যে সমস্ত ডাক্তার নিয়োগ করা হয়েছে তারা ঠিকমতো কাজ করছেন না। সেখানে যক্ষ্মা রোগ, ম্যালেরিয়া এবং কলেরা, অন্ধ রোগকে ঠিকমতো কন্ট্রোলে আনা যাচ্ছে না। সেক্ষেত্রে আপনারা নিউ মেথড এখানে যে অ্যাপলাই করতে চাইছেন তার জবাব কি দেবেন সাধারণ পশ্চিমবঙ্গের মানুষের কাছে?

শিশিরবাবু যা বললেন, আমরা তো সেই কথাই বারে বারে বলি আপনারা প্রায়োরিটি দিন। আজকে যে সমস্ত অফিসার, ডাক্তার, যারা জেলায় আছেন, বড় বড় ডাইরেক্টার যারা জেলায় আছেন, সি.এম.ও.এইচের. যে সমস্ত অফিসাররা আছেন তারা যাতে সঠিকভাবে স্পটে গিয়ে সার্ভে করেন সেটা দেখা দরকার। আজকে আমি বলতে চাই এই দপ্তরের সবচেয়ে যেটা অভাব সেটা হল সমন্বয় ও সুপারভিসন। সেইটা যদি আজকে ইমপোসড হয় তাহলে দেখা যাবে অধিকাংশ ক্ষেত্রে আপনার দপ্তর অনেকখানি এগিয়ে যাবে। আজকে জরুরি ভিত্তিতে চিকিৎসা ব্যবস্থা এগিয়ে আসছে, কিন্তু সুন্দরবনের একটি গ্রামের রুগী সে কেন আজকে তার এলাকা থেকে এই নীলরতনে ছুটে আসবে, ক্যালকাটা মেডিক্যালে ছুটে আসবে, চিকিৎসা হচ্ছে না বলেই তো আজকে এই অবস্থা হয়েছে। কেন এই ল্যাক অফ কনফিডেন্ট, কেন এই আস্থাভাব দেখা যাচ্ছে। কেন ২৪-পরগনা, ডায়মন্ডহারবার, সাগর, মেদিনীপুর, উত্তরবঙ্গর মেডিক্যাল কলেজগুলিতে চিকিৎসার ব্যবস্থা থাকবে না? আজকে মানুষের মধ্যে কেন হতাশ ভাব দেখা দিয়েছে? আজকে তাই বলছি এই জেলা হসপিটালগুলিকে ইকুইপড করতে হবে।

ওখানে যে সমস্ত ডাক্তাররা আছেন তারা সব সময় থাকেন না, অধিকাংশ ক্ষেত্রেই তারা প্রাইভেট প্র্যাকটিশ নিয়ে ব্যস্ত থাকেন। মেদিনীপুরের একটি ঘটনার কথা উল্লেখ করছি এক প্রসূতি মা তার নাম কল্পনা ওঝা সে হাসপাতালে আসার পর মারা গেল। কারণ কি প্রপার সাইন্টিফিক ওয়েতে তার ডেলিভারি হল না, সেই রোগিনী পোস্ট নাটাল হেমোরেজের জন্য মারা গেল। ঐদিকে ডাক্তারবাবু তখন চেম্বারে বসে আছেন, এই অবস্থা কেন হবে? কেন হাসপাতালে তিনি সময় দিতে পারছেন না তার কারণটা দেখা দরকার। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, হেলথ সার্ভিস অ্যাশোসিয়েশন নামে ডাক্তারদের একটি মাত্র প্রতিনিধিত্বমূলক সংগঠন ছিল, অম্বরীশ বাবু সেই সংগঠনকে ভেঙে টুকরো করে দেন তিনি চাইবেন আমরা তার পায়ে নজরানা দিয়ে পড়ে থাকি আর সেই জন্যই তিনি হেলথ সার্ভিস অ্যাশোসিয়েশনকে দুই ভাগে ভাগ করে দিলেন, আর রাজনৈতিক ফায়দা লোটার জন্য তিনি কয়েকজন ডাক্তারকে বগলদাবা করলেন। এইটা করে তিনি নতুন হেলথ সার্ভিস অ্যাশোসিয়েশন করলেন ঐ হেলথ সার্ভিস অ্যাশোসিয়েশনে [**] মতো ডাক্তাররা আছেন তারা এই অ্যাশোসিয়েশনে নেতৃত্ব দিতে থাকলেন আর অপরদিকে তিনি ওদেরকে প্রোটেকশন দিতে থাকলেন যাতে তারা প্রাইভেট প্র্যাকটিশ অবাধে করতে পারে। যারা ডিউটি না করলে অন্যায় হয়না, হসপিটালের ঔষধ বাইরে নিয়ে গিয়ে চিকিৎসা করলে অন্যায় হয়না, তাহলে আজকে এর ফলটা কি হবে?

[6-05 — 6-15 P.M.]

এই নীতি যদি গ্রহণ করেন তাহলে স্বাস্থ্য ব্যবস্থা দুর্নীতির দিকে এগিয়ে যাবে, কোনও সময়ে তা সচল হবে না। দৃষ্টিভঙ্গির কথা বলেছেন বলে বলি আজ কলকাতার হাসপাতালে ৪টি এক্সরে মেশিনের মধ্যে ৩টা অকেজো হয়ে পড়ে আছে। কেন ঔষুধের অভাবে গরিব মানুষকে ডাক্তারের প্রেসকিপশন অনুযায়ী বাহিরে থেকে ৬০০ টাকার ঔষুধ কিনে আনতে হয়? একথা যদি হৃষিকেশবাবু না বলে প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রের কোনও ডাক্তার বলতেন তাহলে কি হত? আজ এন.আর.এস, পি.জি.মেডিক্যাল, ন্যাশনাল এই অবস্থার মধ্য দিয়ে চলছে। শতকরা ৮০ ভাগ ঔষুধ নেই। একটা প্রশ্নোত্তরে বলা হয়েছিল যে আন্তর্জাতিক ক্ষেত্রে যেসব ঔষুধ ব্যান করা হয়েছে তা এখনও পর্যন্ত এখানে চালু আছে। আমরা এরজন্য উদ্বেগ প্রকাশ করছি। স্বাস্থ্যমন্ত্রী কেন্দ্রের কাছে বলুন সেসব ঔষুধ যেন ভারতবর্ষেও ব্যান করা হয়। আরও দুর্ভাগ্যের কথা যে ভারত সরকার যেসব ঔষুধ ব্যান করেছেন এখানে সেসব চালু আছে। এরজন্য আমরা আতঙ্কগ্রস্থ। আপনাদের যে ড্রাগ কন্ট্রোল বোর্ড রয়েছে, যে ডাইরেক্টোরেট রয়েছে তারা এগুলি রিভিউ করতে পারেন। আশাকরি আপনি এদিকে লক্ষ্য রাখবেন। আপনাদের ঠিক আছে ১ লক্ষ পপুলেশন পিছু একটা স্বাস্থ্যকেন্দ্র, ৩০ হাজার জনসংখ্যা পিছু একটা প্রাইমারি স্বাস্থ্যকেন্দ্র। আমি জিজ্ঞাসা করতে পারি কি এই স্বাস্থ্যনীতি প্রণয়ন করার পর থেকে কেন্দ্রীয় সরকারের সঙ্গে যে যৌথ ব্যবস্থা আপনারা কটা গ্রামীণ হাসপাতাল প্রতিষ্ঠা করেছেন? যে কটা হল না তাতে আপনাদের অবহেলার জন্য পশ্চিমবাংলার মানুষ বঞ্চিত হচ্ছেন। গ্রামীণ জল সরবরাহের মন্ত্রী বলেছেন ৮১ সালে ২৫ হাজার প্রবলেম ভিলেজের মধ্যে ১৫ হাজার গ্রামে জল সরবরাহ করতে পেরেছেন। কিন্তু এখনও যে ১০ হাজার গ্রাম বাকি পড়ে থাকল যেখানে কোনও জলের সংস্থান নেই সেখানে কি হবে? কিন্তু যেগুলি

* Expanged as order by the Chair.

পোঁতা হল তার কতগুলি সচল আছে? এর মধ্যে ৮০ ভাগ অচল হয়ে গেছে। এখানে মন্ত্রী অসহায়। আপনি টাকা দিচ্ছেন, জিনিস পাঠাচ্ছেন কিন্তু কাজ করছেন পঞ্চায়েতের মাধ্যমে। বিনয়বাবুর দপ্তর এবং কমলবাবুর দপ্তর কেউ এসব খোঁজ করেন না এবং বলেন বিরাট কাজ হচ্ছে। কিন্তু এখানেই ফাঁক থেকে গেছে। অর্থ স্যাংশান হল, মালপত্র গেল, সাইট সিলেকশন হল এবং কাজের রিপোর্ট দপ্তরে এসে গেল। কিন্তু ফাঁক এখানেই। একজন জেলা শাসক আমায় বলেছেন টিউবওয়েল রিপেয়ার করার জন্য আমার হাতে কোনও এমারজেন্সি ফান্ড থাকেনা। কেন এটা হবে? জেলা শাসক, মহকুমা শাসক, বি.ডিওদের হাতে খননের জন্য, রিপেয়ারের জন্য একটা ফান্ড থাকার ব্যবস্থা করুন। পানীয় জলের অভাবে আন্ত্রিক রোগ দেখা দিলে রামনারায়ণ বাবু দৌড়াদৌড়ি করেন, অম্বরীশবাবু বিবৃতি দেন। অথচ কয়েকহাজার শিশু মারা গেল। আপনারা টাকা স্যাংশান করেও নলকূপ হলনা। ৩০০ ফুট পাইপকে ৪ ভাগ করে টিউবওয়েল করে দিয়ে আপনার দপ্তর বলছেন বিরাট কাজ হয়ে গেছে। এই একটা অবস্থা গ্রাম বাংলার বুকে চলছে। আমি স্বাস্থ্য দপ্তরের জল সরবরাহ মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব আপনি সক্রিয় হয়ে এই যে তথ্যগুলি দিলাম এই তথ্যগুলি দেখার চেষ্টা করবেন, যেভাবে প্রবলেম ভিলেজগুলিতে নলকূপ পোঁতার কাজ এগিয়ে নিয়ে যাচ্ছে সেগুলির তাহলে সঠিক মূল্যায়ন হবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, শেষ কথা বলি শিক্ষা ব্যবস্থা আজ কোথায় নিয়ে চলেছেন। আজকে কোটা নিয়ে ভর্তি হচ্ছে, তাদের কিনে রাখার চেষ্টা হচ্ছে। পোস্ট গ্র্যাজুয়েটে শত শত কোর্টে কেস করে এম.ডি., এম.এস-এ ভর্তি হচ্ছে তাদের সঠিক মূল্যায়ন না হওয়ার জন্য। বিশেষ বিশেষ অধ্যাপককে চিহ্নিত করে তাদের রেকমেনডেশনে এম.ডি., এম.এস-এ ভর্তি হচ্ছে। আজকে মেডিক্যাল কলেজগুলির কি সাংঘাতিক অবস্থা। আর.জি.করের ছেলেরা মৃত্যুর ভয়ে আতঙ্কিত হয়ে দিন কাটাচ্ছে। ২/৩ বছর আগে একবার ছাদ ভেঙে পড়েছিল, আবার কয়েক দিন আগে ছাদ ভেঙে পড়েছে। নীলরতন সরকার মেডিক্যাল কলেজের অ্যাকাডেমিক বিল্ডিংস ৭ বছর ধরে তিন তলা হয়ে পড়ে রয়েছে, তার সঠিকভাবে রূপায়ণ হলনা। মেডিক্যাল কলেজে বাজেট বক্তৃতায় বলেছেন কিছু টাকা পয়সা দিচ্ছেন। কি অবস্থা এখানে চলছে ছাত্র-ছাত্রীদের হোস্টেলে থাকার জায়গা নেই। বাঁকুড়া মেডিক্যাল কলেজের অবস্থা প্রাক্তন স্বাস্থ্য মন্ত্রী যখন ছিলেন তখন তিনি বাঁকুড়ার দিকে নজর দিয়েছিলেন। আমি স্বাস্থ্যমন্ত্রী মহাশয়কে অনুরোধ করব আপনার ছেলে বাঁকুড়ায় পড়ে ডাক্তার হয়েছে, আপনি একটু বাঁকুড়ার দিকে নজর দিন। আপনি বাঁকুড়ার পাশে পুরুলিয়া জেলার লোক, আপনি বাঁকুড়ার অবস্থা জানেন, মেদিনীপুর, বাঁকুড়া, পুরুলিয়ার লোক কেন চিকিৎসার জন্য কলকাতায় আসবে? কেন তারা বাঁকুড়া মেডিক্যাল কলেজে চিকিৎসার জন্য কনফিডেন্স পাবে না? আপনি জেলার মানুষ, জেলার মানুষের কথা আপনি ভাবুন। আজকে আপনার যে অবহেলা, আপনার দপ্তরের যে অপদার্থতা তার বিরুদ্ধে যে বক্তব্য রাখলাম এবং যে সাজেশান দিলাম আশাকরি সেই বিষয়ে আপনি দৃষ্টি দেবেন।

**ডাঃ হরমোহন সিংহ :** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, মাননীয় সদস্য ডাঃ মানস ভুঁইয়া, ডাঃ গৌরীপদ দত্ত এবং ডাঃ ভাস্কর রায়চৌধুরির নাম ২/৩ বার ব্যবহার করেছেন। তারা আমাদের হাউসের কোনও সদস্য নন, তাদের নাম উদ্দেশ্যমূলকভাবে ব্যবহার করেছেন। এটা এক্সপাঞ্জ করুন।

**Mr. Deputy Speaker :** I have been told that those persons whose names have been mentioned by Dr. Manas Bhunia are neither the officers of the Medical Department nor the Health Department. So, their names would be expunged.

**শ্রী হৃষিকেশ মাইতি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার একটা পার্সোনাল এক্সপ্ল্যানেশন আছে, সেটা হচ্ছে মাননীয় সদস্য ডাঃ মানস ভুঁইয়া তার বক্তব্যে আমার নাম রেফার করে বললেন আমি নাকি সকাল বেলায় মেনশন করে বলেছি যে মন্ত্রী মহাশয়ের দপ্তরে ঘুরে ঘুরে আমার জুতার শুকতলা ক্ষয়ে গেছে। এই কথা আমি বলিনি, উনি যা বলেছেন সেটা অসত্য।

[6-15 — 6-25 P.M.]

**শ্রীমতী অপরাজিতা গোপ্পী ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আজকে মাননীয় স্বাস্থ্যমন্ত্রী হাউসে যে ব্যয়বরাদ্দ পেশ করেছেন তাকে সমর্থন করে বক্তব্য রাখছি। কিছুক্ষণ ধরে যে সমস্ত বক্তব্য শুনলাম তাতে দেখলাম তারা আমাদের স্বাস্থ্য সম্পর্কে এবং দেশের সাধারণ মানুষের সম্পর্কে তাদের ভালবাসা এবং সহানুভূতি ব্যক্ত করলেন। বিরোধীপক্ষের মাননীয় সদস্য শিশিরবাবু পরিকল্পনার সম্বন্ধে যা বলেছেন তা আমি মন দিয়ে শুনেছি এবং মানসবাবু যা বলেছেন তা মন দিয়ে শুনেছি। তাদের এই সমস্ত কথা শুনতে শুনতে আমার একটি কবিতার লাইন মনে পড়ল এবং সেটা হচ্ছে— "এইতো আমার দেশ, যেদেশে জন্মে কবরের দিকে আমি পা বাড়াই"। ভারতের স্বাধীনতার ৩৮ বছরে পরও আমরা দেখি ভারতবর্ষের মাটির উপর দাঁড়িয়ে শতকরা ৭০ ভাগ মানুষ দারিদ্র সীমার নিচে বাস করে। ভারতের এই পরিস্থিতিতে পশ্চিমবাংলার মতো একটি রাজ্য দেশের সমস্ত শিশুর স্বাস্থ্যের উন্নতি করে দেবে এইরকম বোকার কথা যারা বলেন তাদের কাছে প্রথম প্রশ্ন করতে চাই স্বাধীনতার পর এই ৩৮ বছর ধরে কি ধরনের পরিকল্পনা গ্রহণ করা হয়েছিল? আমাদের ষষ্ঠ পঞ্চবার্ষিকী পরিকল্পনা শেষ হওয়া সত্ত্বেও আমরা দেখছি মানুষ দুবেলা খেতে পায়না। এই প্রসঙ্গে আমার নেতাজি সুভাষচন্দ্রের কথা মনে পড়ে। তিনি যে পরিকল্পনা রচনা করেছিলেন তার মধ্যে তিনি আগামী ভারতবর্ষের রূপ ও রেখার কথা বলেছিলেন। তার প্রধান কথা ছিল শিক্ষা, স্বাস্থ্য এবং অর্থনৈতিক মুক্তি। আমি জিজ্ঞাসা করছি এই ৩টের মধ্যে কোনটি হয়েছে আমাদের দেশে? আমি তো দেখছি স্বাধীনতার ৩৮ বছর পরও শিক্ষা, স্বাস্থ্য এবং অর্থনৈতিক অবস্থার কোনও মুক্তি বা উন্নতি হয়নি। কেন এই জিনিসগুলো হয়নি সেকথা আমি হাউসে দাঁড়িয়ে জিজ্ঞাসা করছি। বিরোধীদল এই হাউসে দাঁড়িয়ে বামফ্রন্ট সরকার সম্পর্কে বিচ্ছিন্নভাবে নানা কথা বলেন। হাসপাতালে ঔষধ নেই, হাসপাতাল ঠিকভাবে চলছে না। ইত্যাদি নানা কথা তারা এখানে বলেন। আমি তাদের কাছে জিজ্ঞাসা করছি, আমাদের দেশে অপুষ্টি জনিত যন্ত্রনায় এই যে কোটি কোটি শিশু অন্ধ হয়ে যাচ্ছে তারজন্য দায়ী কে? দায়ী নিশ্চয় আমরা সকলেই। আমরাও কিন্তু চাই ভারতের সমস্ত মানুষ সুস্থ্যভাবে বেঁচে থাক। কিন্তু বাস্তবে দেখছি স্বাধীন ভারতে জন্মগ্রহণ করে আজও কোটি কোটি যুবক বেকারের যন্ত্রণায় ছটফট করছে। স্বাধীনতার এত বছর পরও যদি এই অবস্থা চলে তাহলে দেশের মানুষের স্বাস্থ্য শিক্ষা এবং অর্থনৈতিক মুক্তি কি করে হবে? শ্রেণী বিভক্ত সমাজে, পুঁজিবাদী কাঠামোর মধ্যে দাঁড়িয়ে কংগ্রেস যে পরিকল্পনা গ্রহণ করেছে, পন্ডিত নেহেরুর নেতৃত্বে যে পরিকল্পনা গ্রহণ করেছে

সেটা ভারতের মুষ্টিমেয় ধনিক শ্রেণীর স্বার্থে রূপায়িত হয়েছে। তাদের ঐ পরিকল্পনার ব্যর্থতার জন্যই আজ কোটি কোটি মানুষ দারিদ্রের সঙ্গে লড়াই করছে। এই পরিস্থিতিতে দাঁড়িয়ে আমরা পশ্চিমবাংলায় সমস্ত মানুষকে সুস্থ্য করে তুলব, ক্ষমা বিকলাঙ্গ দেশে থাকবে না এটা হয়না। স্বাধীনতার পর ৩৮ বছর ধরে এই যে কোটি কোটি মানুষের জন্ম হয়েছে তারমধ্যে এত বিকলাঙ্গ শিশু কেন জন্মগ্রহণ করেছে, কেন এত লোক অপুষ্টি জনিত আন্ত্রিক রোগে মারা যাচ্ছে সে সম্বন্ধে কেন আপনারা সমালোচনা করেন না? কংগ্রেস মুখে সমাজতান্ত্রিক ধাঁচে সমাজ গঠনের কথা বলেছেন কিন্তু আসলে কাজ করেছে মুষ্টিমেয় লোকের স্বার্থে। কাজেই এই পরিস্থিতিতে পশ্চিমবাংলার মাটির উপর দাঁড়িয়ে আমরা কি করব? আমাদের কি কোনও সুযোগ দেওয়া হয়েছে? সমস্ত ভারতবর্ষ একটা অসুস্থ স্বাস্থ্যর মধ্যে দিয়ে চলেছে। রাজনৈতিক দিক থেকে এবং শিক্ষার দিক থেকে যদি দেখি তাহলে দেখব দুর্নীতির মধ্যে দিয়ে চলেছে। গত ৩৮ বছর ধরে আপনারা কি করেছেন তা বলতে গেলে বলতে হয় অসংখ্য মানুষকে আপনারা দুর্নীতির মধ্যে প্রবেশ করিয়েছেন। আজকে এ দেশে জন্ম গ্রহণ করে এই দেশের সন্তানরা বেকারত্বের যন্ত্রণায় ক্ষুধার জ্বালায় ওয়াগান ব্রেকার চিহ্নিত হয়, তাদের কাছ থেকে আপনি কি আশা করতে পারেন। একথা আজকে ভাবতে হবে, আজকে এই কথা ভাববার সময় এসেছে ঐ কৈফিয়ত আজকে আপনাদের দিতে হবে। হাসপাতাল তৈরি হল ঔষুধ এল না। সমস্ত কিছু বিশ্লেষণ করে দেখতে হবে যে কেন এই জিনিস হচ্ছে। আমি গ্রামে গ্রামে ঘুরেছি, আমি গ্রামের মানুষের কাছে থাকি। আমি দেখেছি আরও ৩৮ বছর পরেও শতকরা ৭০ ভাগ মানুষ নিরক্ষর লেখাপড়া জানে না। কেন তারা শিক্ষা পেল না। কারণ সেইরকম ব্যবস্থা আজকে এদেশে নাই। তাই আজকে তাদের মুক্তি নাই। স্বাধীনতার ৩৮ বছর ধরে পুঁজিবাদী ধনতান্ত্রিক ব্যবস্থার মধ্যে যে সমস্ত পরিকল্পনা সেটা বড় লোকদের জন্যই করা হয়েছে। সমস্ত কিছু অস্বাস্থ্যকর পরিকল্পনা করা হয়েছে। আমরা সেখানে স্বাস্থ্যকর পরিকল্পনা কি করে আপনাদের সামনে দেব। আর সেই কারণেই আজকে এই অবস্থা হয়েছে। এটা একটা বিচ্ছিন্ন ঘটনা নয়। আজকে এই সমাজের পরিবর্তন না হলে শুধু ধনিকদের স্বার্থে পরিকল্পনা রচিত হলে সেখানে স্বাস্থ্য শিক্ষা বেকার সমস্যা থেকে দেশের মানুষের মুক্তি নাই। সেইজন্য মনে হয় প্রদীপের নিচে এবং সেই অন্ধকারে আমরা বাস করি সেই নিরন্ন মানুষরা বাস করে। আর উপর তলার মানুষ তারা সেই প্রদীপের আলোতে ঝলমল করছে। মাননীয় স্বাস্থ্যমন্ত্রীকে বলব যদিও আমি জানি আপনার আর্থিক অবস্থা কি তবুও বলব যে আজকে সমাজে দুর্নীতিতে ভরে গেছে এবং সেই দুর্নীতির মধ্যে দিয়ে আমাদের চলতে হবে। এতবড় কঠিন কাজ। আমাদের দেশে যে সব ভেষজ রয়েছে সেগুলিকে নিয়ন্ত্রণ করতে হবে তার হদিশ করতে হবে। আমাদের ভারতবর্ষে যে ভেষজ সম্পদ রয়েছে তা দিয়ে গরিব মানুষদের বাঁচানো যায়। আজকে ৩৮ বছর ধরে বাইরের থেকে জিনিসপত্র এনে এখানে ঔষুধ তৈরি করা হয়। কিন্তু আমাদের দেশে যে অরণ্য রয়েছে সেখানে মূল্যবান সমস্ত ভেষজ আছে। এগুলি সংগ্রহ করে তার থেকে যাতে ঔষুধ তৈরি করা যায় তার ব্যবস্থা করতে হবে। হাসপাতালের অসুস্থ্য পরিবেশ যে রয়েছে এবং কংগ্রেস আমলে যেভাবে এই অবস্থা তৈরি করেছে, যেভাবে তারা সুস্থ্য পরিবেশ নষ্ট করেছে, সেগুলি আজকে সুস্থ প্রশাসনিক ব্যবস্থা চালু করতে হবে। আমাদের যেটুকু আছে সেইটুকু যাতে ভালভাবে কাজে লাগানো যায় তার ব্যবস্থা করতে হবে। বড় লোকদের অনেক ব্যবস্থা আছে বড় বড় নার্সিং হোম কলকাতা বম্বে

মাদ্রাজ এইসব জায়গায় আছে। তাদের জন্য সমস্তরকম চিকিৎসার ব্যবস্থা আছে। কিন্তু আমাদের দেশে যারা সেই নিচের তলার মানুষ যাদের দুবেলা খাবার ব্যবস্থা নেই তাদের বাঁচাবার ব্যবস্থা কি আছে? তাদের জন্য ঔষুধের ব্যবস্থা করতে হবে। আমি মানসবাবুকে কিছু বলতে চাই। আমি কবিতা লিখি আমি রাস্তায় রাস্তায় ঘুরি আমি ফুটপাতে ফুটপাতে ঘুরে দেখেছি ঐ ডাস্টবিনে উলঙ্গ শিশুরা কাঠি দিয়ে খুঁচিয়ে খুঁচিয়ে খাবার খুঁজে খুঁজে বের করে খাচ্ছে। এই দেশের সন্তান আজকে ডাস্টবিনের ফেলা পচা খাবার কাঠি দিয়ে খুঁচিয়ে খুঁচিয়ে খাদ্য সংগ্রহ করে।

সেই দেশে আমরা স্বাস্থ্য রক্ষা করছি। এদের স্বাস্থ্যের কি করে রক্ষিত হবে, কে এদের স্বাস্থ্য রক্ষা করবে, এটা আপনারা চিন্তা করেছেন? এটা একটু চিন্তা করবেন। আপনি হোমিওপ্যাথি এবং আয়ুর্বেদ সম্পর্কে একটি কথা বলেছেন। এই বিষয়ে আমি আপনাকে অভিনন্দন জানাই। আমাদের দেশ গরিব দেশ। আপনি জানেন ঔষুধ কিনে খাবার ক্ষমতা আমাদের দেশের অধিকাংশ মানুষেরই নেই। যারা দুবেলা খেতে পায় না, গাছের তলায় বাস করে, স্বাধীনতার ৩৮ বছর পরেও যাদের কোনও বাসস্থান নেই তাদের কথা আপনারা চিন্তা করতে পারেন? আজকে হাজার হাজার মানুষের নিজস্ব কোনও বাসস্থান নেই। ফুটপাতে গাছের তলায় তারা বাস করে। তাদের অসুখ করলে তারা ঔষুধ কিনে খাবে? তাই আমি আপনাকে বলি এই আয়ুর্বেদ ব্যবস্থার যাতে উন্নতি করা যায় আপনি সেই চেষ্টা করুন। আমি যে ভেষজের কথা বললাম, এগুলি দিয়ে যদি আয়ুর্বেদ ব্যবস্থাকে আরও উন্নতি করতে পারেন তাহলে আমি মনে করি গরিব মানুষগুলির আপনি সত্যিকারে উপকার করবেন। হোমিওপ্যাথি সম্পর্কে'ও আমার ঐ একই কথা আমাদের মত গরিব দেশের মানুষের কাছে হোমিওপ্যাথি ঔষুধ তবুও পৌঁছে দিতে পারা যায়, যদি এদিকে আপনি একটু বেশি নজর দেন। আর হাসপাতাল সম্পর্কে আপনি যে ব্যবস্থাই গ্রহণ · রুন না কেন, এই হোমিওপ্যাথি আর আয়ুর্বেদ সম্পর্কে একটু বেশি নজর দিন। কারণ, আমি মনেকরি এই আয়ুর্বেদ-এর উন্নতি হলে আপনি বেশি করে বাইরে থেকে অর্থ সংগ্রহ করতে পারবেন। সেইজন্য এই দিকে আপনি বেশি করে নজর দিন। আর একটি বাস্তব সত্য কথা আমি এই ব্লাড ব্যাঙ্ক সম্পর্কে বলছি, সেটা আপনি করতে পারেন কিনা একটু চেষ্টা করে দেখুন। আমি আগেও বলেছি, আবার বলছি আপনি এই ব্লাড ব্যাঙ্ক সম্পর্কে যে সিদ্ধান্ত গ্রহণ করেছেন, যে প্রচেষ্টা চালাচ্ছেন সেটা অভিনন্দনযোগ্য। কিন্তু কুচবিহার বা অন্য দু একটি হাসপাতাল দেখে আমার মনে হয়েছে এই ব্লাড ব্যাঙ্কগুলিকে সঠিকভাবে নিয়ন্ত্রণ করা হচ্ছে না। তার কারণ কি? তাদের কাছে গিয়ে বললেই তারা বলেন এই সমস্ত ব্যাঙ্ক যে তৈরি করা হচ্ছে সেখানে শীততাপ নিয়ন্ত্রণের যন্ত্র সঠিকভাবে প্রয়োগ না করার জন্য রক্ত বেশিক্ষণ থাকছে না। এটা সঠিক কিনা আমি জানিনা। কেন না, এটা আমি ঠিক বুঝি না। আমি প্রশ্ন করেছি। হাসপাতালগুলি দেখতে যাই। আমার কাছে এই উত্তর এসেছে। ঘটনাগুলি সত্য কিনা, এটা আপনি অনুসন্ধান করুন। সেখানকার সি.এম.ও.এইচ. ইত্যাদি অফিসাররা আমার কাছে যে কথা বলেছেন সেটা সঠিক কিনা আপনি খোঁজ করে দেখুন। যদি সঠিক হয়ে থাকে তাহলে এই ব্লাড ব্যাঙ্কগুলি মফস্বল শহরের হাসপাতালগুলি যাতে ঠিকমতো চলতে পারে তার ব্যবস্থা আপনাকে গ্রহণ করতে হবে। মর্গ সম্পর্কে আমি একটি কথা বলতে চাই। কুচবিহার শহর সদর হাসপাতালের মর্গ নিয়ে আমি এমন একটা

অবস্থা দেখেছি। আমি দেখেছি শীততাপ নিয়ন্ত্রণের ব্যবস্থা বিভিন্ন হাসপাতালে নেই। এই সম্পর্কে আপনি বিল্ডিং তৈরি করছেন। সেইজন্য আমি আপনাকে অভিনন্দন জানাই, এই কাজগুলি আপনি করুন। এরজন্য আপনি নিশ্চয় মানুষের সহযোগিতা পাবেন। হাসপাতালের প্রশাসনিক ব্যবস্থা আপনি কঠোর হস্তে গ্রহণ করুন। এই বলে আপনি যে ব্যয় বরাদ্দ এখানে উপস্থাপন করেছেন তাকে আন্তরিকভাবে আমি সমর্থন জানাচ্ছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে স্বাস্থ্য দপ্তরের বাজেট সম্পর্কে আলোচনা করতে গিয়ে আমি এইকথা বলব যে, এই রাজ্যের স্বাস্থ্য দপ্তরের কাজকর্ম সম্পর্কে সরকারি, বেসরকারি নির্বিশেষে সকলেরই যথেষ্ট অভিযোগ আছে। কিন্তু এই অভিযোগের ক্ষেত্রে সবচেয়ে মারাত্মক অভিযোগ হচ্ছে পশ্চিমবঙ্গের মেডিক্যাল শিক্ষা ব্যবস্থা সম্পর্কে এবং এই শিক্ষা ব্যবস্থার সীমাহিন দুর্নীতি চলছে, সীমাহীন দলবাজি চলছে, সীমাহীন স্বজন-পোষণ চলছে এবং এটাই হচ্ছে সবচেয়ে বড় অভিযোগ।

[6-35 — 6-45 P.M.]

যে কলকাতা বিশ্ববিদ্যালয়ের ডিগ্রি এক সময় ছিল অত্যন্ত মর্যাদার, যার অত কদর ছিল সেই কলকাতা বিশ্ববিদ্যালয়ের ডিগ্রি বর্তমানে এমন একটা দুর্নীতির পঙ্কে চলে গিয়েছে যে কলকাতা বিশ্ববিদ্যালয় প্রদত্ত ডিগ্রি বা ডিপ্লোমার মর্যাদা আজকে সেই অর্থে অনেক কমে গিয়েছে। অভিযোগটা কিন্তু ভিত্তিহীন অভিযোগ নয়। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন, আমাদের এই পশ্চিমবাংলায় এম.বি.বি.এস কোর্সে ভর্তি হবার জন্য প্রতি বছরে মুখ্যমন্ত্রীর একটা কোটা আছে, ১০ জন করে এই কোটায় ভর্তি হবেন। মুখ্যমন্ত্রীর এই কোটা থেকে যেভাবে ভর্তি হয় তাতে এখানে সমাজের পশ্চাতপদ, দুর্বলতর অংশের লোকেদের ঘরের ছাত্রছাত্রীরা তারা কিন্তু মুখ্যমন্ত্রীর কোটার সুযোগ পান না। যারা একেবারে সরকারি দলের, সি.পি.এম দলের, সরকারি আমলা এবং ভি.আই.পি.দের একেবারে ঘনিষ্ঠরা, তারাই এই কোটার সুযোগ পান। স্যার, আপনি যদি অনুমতি দেন তাহলে আমি দৃষ্টান্তস্বরূপ বলতে পারি আজ পর্যন্ত মুখ্যমন্ত্রীর কোটায় কারা ভর্তি হয়েছেন। স্যার, সেই তালিকা যদি পর্যালোচনা করা যায় তাহলে এই অভিযোগ যে সত্য তার প্রমাণ পাবেন। আমি শুধু কয়েকটি নাম করছি যার ওয়ার্ডরা এই সুযোগ পেয়েছেন। এখানে নাম অবশ্য করা যাবেনা বাইরের লোক বলে সেইজন্য আমি নাম না করে এইভাবে বলছি। মুখ্যমন্ত্রীর অত্যন্ত নিকট আত্মীয় ডায়মন্ডহারবারের জনৈক এম.পি. তার ওয়ার্ড Offiicer, Deirector, I.P.G.M.E. & R., Calcutta তার ওয়ার্ড Professor of Radiology, one [**] one Dr. [**] Surgeon, Sambhunath Pandit Hospital তার ওয়ার্ড। এইরকমভাবে সমস্ত হয় আমলা, না হয় ভি.আই.পি. না হয় একেবারে সি.পি.এম. দলের লোকদের নিকট আত্মীয়দের ওয়ার্ডরা ছাড়া এই কোটার সুযোগ নেই। অথচ স্যার, আপনি জানেন, আমাদের দেশের সর্বোচ্চ আদালত, সুপ্রিম কোর্টের এ ব্যাপারে একটি রায় আছে। ১৯৮৩ সালে এই রায় দেওয়া হয়েছে মুখ্যমন্ত্রীর কোটার মাধ্যমে যারা ভর্তি হবেন সেখানে এই কোটার ব্যাপারে একটা মাপকাঠি থাকা দরকার কারণ এই কোটার সুযোগ নিয়ে ক্ষমতার অপব্যবহার করা হয়।

** Expanged as order by the Chair.

স্যার, এরজন্য দেশের সর্বোচ্চ আদালতকে পর্যন্ত একটা রায় দিতে হয়েছে। এই জিনিস চলছে। তারপর এখানে যে অ্যাকাডেমিক বডিগুলি রয়েছে, মেডিক্যাল শিক্ষা সংক্রান্ত যে বডিগুলি আছে সেগুলি অত্যন্ত সংকীর্ণ দলীয় দৃষ্টিভঙ্গি থেকে গঠন করা হচ্ছে। আপনাকে বলছি, ক্যালকাটা ইউনিভার্সিটির ডিন অব ফ্যাকালটি ইন মেডিসিন তার যে নির্বাচন এই Dean of Faculty in Medical Science-র ক্ষেত্রে সেখানে দেখা গেল নির্বাচনের ঠিক প্রাক্কালে দুজনকে ট্রান্সফার করা হল যারা বাই ভারচু অব দেয়ার পোস্টস ভোটার ছিলেন। একজন ডাঃ বি.সি.রায় মেমোরিয়াল হসপিটালের তদানিন্তন সুপারইনটেনডেন্ট, আর একজন তদানিন্তন মেডিক্যাল কলেজ হসপিট্যালের প্রিনসিপ্যাল। এরা ভোটার ছিলেন। যেহেতু সরকারি মনোনীতকে তারা ভোট দেবেন না, সমর্থন করবেন না তাই নির্বাচনের ঠিক প্রাক্কালে তাদের ট্রান্সফার করা হল। অর্থাৎ সরকারি দলীয় কুক্ষিগত করার জন্য এই বডিগুলিতে এইভাবে মিসইউস অব পাওয়ার চলছে। আজকে শিক্ষক, পরীক্ষক, মডারেটর, এইসব ব্যাপারে নিয়োগ কর্তা হিসাবে ৫ জন ডাক্তারকে একেবারে একছত্র অধিকার দেওয়া হয়েছে। তাদের নাম করা যাবেনা। সংবাদ পত্রের ভাষায় এ গ্যাঙ্গ অব ফাইভ বলে যারা পরিচিত। আজকে বলা বাহুল্য যারা সি.পি.এম এর বশংবদ তাদের করা হয়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সার্ভিস কোটা বলে একটা কোটা আছে। আপনি জানেন যে যারা সার্ভিস, হেলথ সার্ভিসে আছে তাদের কোটা থেকে সেই সার্ভিসে পোস্ট গ্র্যাজুয়েট কোর্সে, মেডিক্যালের বিভিন্ন পোস্ট গ্র্যাজুয়েট কোর্সে অ্যাডমিশান দেওয়া হচ্ছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই বিষয়ে একটা প্রচলিত নিয়ম আছে যে অন্তত পক্ষে ৫ বছর যারা সার্ভিসে আছেন, চাকুরি করছেন এবং ৫ বছরের মধ্যে অন্তত রুর‍্যাল এরিয়াতে কাজ করেছেন, এই শর্ত যারা পূরণ করেছেন তারা ঐ সার্ভিস কোটার সুযোগ পাবেন। কিন্তু এ ক্ষেত্রে অদ্ভুত ব্যাপার দেখছি। ১৯৮৩ সালে যাদের অ্যাডহক ভিত্তিতে নেওয়া হয়েছিল, জুনিয়র ডাক্তারদের যখন আন্দোলন হচ্ছিল, সেই আন্দোলনকে ভাঙবার জন্য অ্যাডহক ভিত্তিতে দলীয় ক্যাডারদের যখন চাকুরি দেওয়া হয়েছিল, ১৯৮৩ সাল থেকে মাত্র ২ বছর ২।। বছর যাদের সার্ভিস হয়েছে তাদের প্রচলিত নিয়ম লঙ্ঘন করে এই সার্ভিস কোটায় পোস্ট গ্র্যাজুয়েট কোর্সে অ্যাডমিশন দেওয়া হয়েছে। ফলে এইভাবে দলীয় দৃষ্টিভঙ্গিতে কাজ করা হচ্ছে। তারপরে Entrance Examination in post graduate course সেখানেও অত্যন্ত দলীয় স্বার্থে দুর্নীতিপূর্ণভাবে পরিচালিত করা হচ্ছে। আমি স্পেসিফিকভাবে বলতে পারি যে ঐ গ্যাঙ্গ অব ফাইফ-এর লিস্টে যিনি আছেন, [***] তিনি তার পুত্র এবং পুত্রবধুর ফেভারে রেজাল্ট ম্যানুপুলেট করে এন্ট্রান্স একজামিনে তাকে ভর্তি করার নির্দেশ দিয়েছেন। এই জিনিস চলছে পশ্চিমবঙ্গের স্বাস্থ্য দপ্তরে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে ব্লাড ব্যাঙ্কগুলি সম্পর্কে আপনাকে বলি। এটা অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়। আপনি জানেন যে এই ব্লাড ব্যাঙ্কের ব্যাপারে আমরা বিধানসভায় অনেক আলোচনা করেছি। আজকে পশ্চিমবাংলার ব্লাড ব্যাঙ্কগুলির অত্যন্ত দুরবস্থা দেখা দিয়েছে। আজকে পশ্চিমবাংলার ব্লাড ব্যাঙ্কগুলি থেকে প্রয়োজনীয় রক্ত সরবরাহ না হওয়ার জন্য পশ্চিমবঙ্গের হাজার হাজার রুগী মৃত্যু বরণ করতে বাধ্য হচ্ছে। একটা বেসরকারি হিসাবে দেখা গেছে যে প্রায় ৭০ হাজারের মতো রুগী যাদের সময় মতো ব্লাড ব্যাঙ্ক থেকে পর্যাপ্ত রক্ত সরবরাহ করতে হয়। এই গুরুত্ব উপলব্ধি করে পশ্চিমবঙ্গের বিধানসভা গত বছর ২৬শে এপ্রিল সর্বসম্মতভাবে

*** Expunged as ordered by the chair

একটা প্রস্তাব আমরা করেছিলাম যাতে ব্লাড ব্যাঙ্কগুলির বর্তমান অবস্থার পরিবর্তন করা যায়। এগুলিকে যাতে রিজুভিনেট করা যায়, পুনরুজ্জীবিত করা যায় তারজন্য একটা ব্যবস্থা করা হয়েছিল। এই ব্যাপারে যে সমস্ত ভলেনটারি ব্লাড ডোনারস অর্গানাইজেশন আছে, তাদের পূর্ণ সুযোগ যাতে গ্রহণ করা যায় সেটা দেখা দরকার। কারণ তাদের পোটেনশিয়ালিটি অনেক বেড়ে গেছে। আগে যেখানে ২ হাজার বোতল রক্ত এই ভলেন্টারি ব্লাড ডোনার্স অর্গানাইজেশনগুলি সাপ্লাই করত, আজকে সেখানে তারা ৫০ হাজার বোতল রক্ত সাপ্লাই করতে পারে। কিন্তু ব্লাড ব্যাঙ্কগুলি ঐ সমস্ত ব্লাড ডোনার্স অর্গানাইজেশনগুলির ক্ষমতাকে পূর্ণ সদ্ব্যবহার করতে পারছে না। কিন্তু সেখানে আমাদের এই ব্লাড ব্যাঙ্কের ক্যালাসনেসের জন্য আজকে ১৮ হাজার বোতল তারা সংগ্রহ করতে পারে না। ফলে full utilisation of their potential capacity because of the callousness and ineffective activities of these blood banks. সেটা হচ্ছে না।

[6-35–6-45 P.M.]

এইগুলো চলছে। অথচ আমরা সর্ব সম্মতিক্রমে এখানথেকে প্রস্তাব গ্রহণ করেছিলাম, কিন্তু স্বাস্থ্য দপ্তর উদ্যোগ গ্রহণ করতে পারলেন না। ব্লাড ব্যাঙ্কের করাপশন, তাদের অ্যাটিচুড, তারা প্রফেশনাল ডোনারদের ব্লাড নেয়। আপনি জানেন, কি হ্যাজার্ডাস এই প্রফেশনাল ব্লাড ডোনারদের ব্লাড নেওয়া, কারও স্কিন ডিজিস থাকে, কারও অ্যাডিকশন অব ড্রিংকিং থাকে, যার ফলে ডাক্তাররা পরীক্ষা করে বলছে, এই ধরনের ব্লাড নেওয়ার বিপদ আছে। কারণ হিমোগ্লোবিন কম থাকে। ফলে রোগীদের খারাপ লক্ষণ দেখা দেয়। সেই জিনিস হচ্ছে। ফলে আমি মন্ত্রী মহাশয়কে বলছি, এমন একটা গুরুত্বপূর্ণ বিষয়, যে ব্যাপারে এই বিধানসভা থেকে সর্ব সম্মতিক্রমে প্রস্তাব গ্রহণ করেছিলাম, কিন্তু আপনি উদ্যোগ গ্রহণ করতে পারলেন না। ১৯৮৪ সালে এই বাজেটে যখন ১৫টি ব্লাড ব্যাঙ্ক স্থাপন করবার জন্য অর্থ বরাদ্দ হল, ১০টা ডিস্ট্রিক্ট-এ একটি করে ব্লাড ব্যাঙ্ক হবে। কিন্তু হল না। আজকে বলা হচ্ছে রিজুভ্যানাইল করতে হবে। এইরকম একটা ক্যালাসনেস, ইনডিফারেন্ট অব ওয়ার্ক করছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের মাননীয় দুজন স্বাস্থ্যমন্ত্রী আছেন, রামনারায়ণ বাবু, তিনি বলেছিলেন পাঁচ মিনিটে ডাক্তারদের অ্যাপয়েন্টমেন্ট দিয়ে দেবেন। এই বিধানসভার ফ্লোরে বলেছেন। শ্রমমন্ত্রী ২১শে মার্চ বিধানসভায় প্রশ্নোত্তর পর্বে যে প্রশ্ন করা হয়েছিল, তার উত্তরে বলেছিলেন পশ্চিমবাংলায় বেকার ডাক্তারদের সংখ্যা দু হাজার। রাম নারায়ণ বাবু তো বলেছিলেন ডাক্তারদের পাঁচ মিনিটে চাকরি দেবেন, তাহলে দু হাজার ডাক্তার বেকার কেন? আজকে অভিযোগ করা হয়, ডাক্তাররা গ্রামে যেতে চায় না। কিন্তু আপনাদের যে প্রসিডিয়োর, পি.এস.সি.'র থ্রু দিয়ে যে অ্যাপয়েন্টমেন্ট এর ব্যবস্থা করেছেন, অ্যাপয়েন্টমেন্ট কি করে দেবেন, ১৯৮৪ সালের অ্যাপয়েন্টমেন্ট ১৯৮৬ সালে দিচ্ছেন, ফলে এই সমস্যা রয়ে গেছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আর একটা কথা বলব, আজকে এই কলকাতা শহরাঞ্চলের হাসপাতালগুলোয় এইরকম দুরবস্থা, এইরকম একটা প্রেসার ক্রমশ বাড়ছে। কারণ মহকুমার হাসপাতালগুলো প্রপারলি মেনটেন করতে পারেন নি, গ্রামাঞ্চলের হেলথ সেন্টারগুলো প্রপারলি চালু করতে পারেন নি, প্রপারলি ইকুইপড নয়, সাবসিডিয়ারি হেলথ সেন্টারগুলোতে যে অবস্থা চলছে, সেখানে একজন করে ডাক্তার রয়েছে, যেখানে তিন থেকে ১৭টা পর্যন্ত বেড

রয়েছে, রাউন্ড দি ক্লক আপনার একজন ডাক্তার বরাদ্দ করেছেন। কিন্তু কোনও ডাক্তারের পক্ষে রাউন্ড দি ক্লক ডিউটি করা পশিবল? ফলে সাবসিডিয়ারি হেলথ সেন্টারগুলোতে একজন ডাক্তারের জায়গায় দুজন ডাক্তার দেবার ব্যবস্থা এখনও পর্যন্ত করতে পারেন নি। একজন ডাক্তার তিনি অসুস্থ হতে পারেন, তার নানা অসুবিধা থাকতে পারে, অসুবিধার মধ্যে থেকেও ঐ একজন ডাক্তারকে রাউন্ড দি ক্লক রোগী দেখতে হয়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আমি আর একটা কথা বলতে চাই, আজকে বিভিন্ন হাসপাতালগুলোতে প্রিলিমিনারি যে সমস্ত জিনিস, যেমন স্পিরিট, তা পর্যন্ত পাওয়া যায় না। মন্ত্রী মহাশয় নিজে স্বীকার করেছেন, প্রিলিমিনারি জিনিস, স্পিরিট, মার্কিউরোক্রোম পর্যন্ত পাওয়া যায় না, সাপ্লাই নেই। ব্যানডেজ পাওয়া যায় না। এই জিনিস চলছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আর একটা বিষয় বলতে চাই, যা নিয়ে সমস্যার সৃষ্টি হয়েছে, কনডেমড বিল্ডিংগুলো, আপনার চোখের সামনে আর.জি.কর মেডিক্যাল কলেজে মিসহ্যাপ হয়ে গেল, এইগুলো আশা করি ইমিডিয়েটলি দেখবেন। এই বলে আমি বক্তব্য শেষ করছি।

**শ্রী বীরেন্দ্রনারায়ণ রায় ঃ** স্যার, অন এ পয়েন্ট অফ অর্ডার, স্যার, এস.ইউ.সি.আই. দলের মাননীয় সদস্য তার বক্তব্য প্রসঙ্গে কয়েকজন ডাক্তারের নাম করলেন। ডাক্তারিতে ভর্তি করার জন্য মাননীয় মুখ্যমন্ত্রীর যে কোটা আছে সে সম্বন্ধে উনি বললেন কয়েকজন ডাক্তারের নাম করে এই এই ডাক্তারদের ছেলেদের ভর্তি করা হয়েছে। আমি আপনার কাছে জানতে চাইছি এইভাবে কি যারা এই সভার সদস্য নন তাদের নাম করা যায়?

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** Names will be expunged.

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** স্যার, এই সভাকে একটা ইনফর্মেসন দিতে চাই। ইনফর্মেসনটি হল আমরা একটু আগে যখন লবি'তে ছিলাম তখন আমাদের কাছে একটা গুরুতব খবর এল যে, কাঁচরাপাড়ার কংগ্রেস পার্টি অফিসটি কংগ্রেসিরাই মিউনিসিপ্যাল নির্বাচনকে কেন্দ্র করে নমিনেশন ইত্যাদির ব্যাপারে ভেঙে ফেলেছে। ২০০ মানুষ পি.সি.সি. অফিসে হামলা করছে। স্যার, কংগ্রেস অরাজকতা সৃষ্টি করছে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন শিক্ষা এবং স্বাস্থ্য বাজেট সব চেয়ে গুরুত্বপূর্ণ বাজেট। কিন্তু আজকে আমরা সকলেই স্বাস্থ্য বাজেট সম্পর্কে অত্যন্ত হালকাভাবে আলোচনা করছি। বিশেষ করে সরকার পক্ষের সদস্যদের আলোচনা শুনে স্বাস্থ্য দপ্তরের ভয়ঙ্কর দুরবস্থা সম্পর্কে তারা যে কত উদগ্রীব তা আমরা ভালই বুঝতে পারছি! মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এখানে একটু সময় পেয়ে আমি বসে বসে একটা কবিতা লিখেছি। কবিতাটা দিয়েই আমি আমার বক্তব্য শুরু করব। আমি কবি নই, কবিতা লেখার আমার অভ্যাস নেই। কিন্তু স্বাস্থ্য দপ্তরের অস্বাস্থ্যকর পরিবেশ দেখে আমার লেখনী একটু চঞ্চল হয়ে উঠেছিল, তাই দু'একটা ভাষা বেরিয়ে গেছে। আমি কষ্ট করে যে কবিতাটা লিখেছি, সেটা প্রথমেই একটু বলি।

রাইটার্স আছে,

আছে রাম-অম্বরীশ;

[25th. April, 1986]

তাদের ঝগড়া আছে -

তাই কাজের নেই হদিস।

গ্রামে হাসপাতাল আছে,

আছে কিছু লোক;

ডাক্তার নেই, ওষুধ নেই -

আছে রুগীর ঢেউ।।

[6-45 — 6-55 P.M.]

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, রাইটার্স বিল্ডিংস' থেকে গ্রামবাংলা পর্যন্ত স্বাস্থ্য বিভাগের দুরবস্থার কথাগুলি আমি আমার এই ছোট কবিতার মধ্যে দিয়ে সবাইকে বোঝাতে চেষ্টা করেছি। আশাকরি সবাই তা বুঝতে পারছেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, হাসপাতালগুলির দুরবস্থার প্রসঙ্গে আমি প্রথমেই দু'একটি কথা মাননীয় মন্ত্রীর কাছে রাখছি। ওরা সকলেই বলছেন যে, কেন্দ্রীয় কংগ্রেসি সরকারের নাকি জনস্বাস্থ্যের বিষয়ে কোনও পবিকল্পনা নেই এবং এটা ওদের আলোচনার মধ্যে দিয়ে নানাভাবে আলোচিত হয়েছে। তথাপি আমাকে এখানে উল্লেখ করতে হচ্ছে যে, এ রাজ্যের হাসপাতাল থেকে সদ্যজাত শিশুকে কুকুরে টেনে নিয়ে যায়। এরজন্য কি কেন্দ্রীয় কংগ্রেস সরকার দায়ী, না রাজ্যের আগামী দিনের কংগ্রেস সরকার দায়ী হবে? এই প্রশ্নটি আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহোদয়গণের কাছে রাখছি। সদ্যজাত শিশুকে হাসপাতালের মধ্যে ইঁদুরে কামড়ে খেয়েছে এটা কি কেন্দ্র দায়ী হবেন, না আগেকার কংগ্রেস সরকার দায়ী হবেন তার জবাব দেবেন। আজকে হাসপাতাল চত্বরে ঝুপড়ি ভাঙতে স্বয়ং মন্ত্রী মহাশয়কে যেতে হচ্ছে। প্রত্যেকটি হাসপাতাল আজকে সমাজ-বিরোধীদের আড্ডাখানা হয়ে গেছে। এরজন্য কি কংগ্রেস সরকার দায়ী হবেন, না কেন্দ্র এসে জবাব দেবেন এটা আমার জানা নেই। আজকে পশ্চিমবাংলার হাসপাতালের এই দুরবস্থার কথা যখন আমি বলতে চাচ্ছি আমি আমার বক্তৃতা রেকর্ড করব তখন সি.পি.এমের সদস্যরা বিদ্রুপ করে বলছে হাসপাতালের অবস্থা খুবই ভাল, গ্রামের লোকেদের কোনও অসুবিধা হচ্ছে না। আমি আমার বক্তৃতা নিয়ে গ্রামে গ্রামে ঘুরে এই কথা বলে বেড়াব। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি জানি না ওদের গ্রামের সঙ্গে কোনও সম্বন্ধ আছে কিনা। আমরা বিধানসভার সদস্য হয়ে হাসপাতালে গিয়ে চিকিৎসার যে দুরবস্থা ভোগ করি আজকে যারা এখানে চিৎকার করে বলছে হাসপাতালের ব্যবস্থা খুবই ভাল আমার মনে হয় এই সমস্ত সদস্যদের বিধানসভায় বসার কোনও অধিকার নেই। আমি আপনাকে বলছি, মেডিক্যাল কলেজে হার্টের মেশিন পড়ে আছে, সেই মেশিন দ্বারা কোনও কাজ হচ্ছে না। আজকে গ্রামে গ্রামে যে সমস্ত হাসপাতালগুলি আছে সেখানে ন্যুনতম ওষুধের ব্যবস্থা নেই। আমি লাইফ সেভিং ড্রাগের কথা তো বাদই দিলাম কিন্তু ন্যুনতম চিকিৎসার যে ব্যবস্থা করা উচিত তা নেই। এর জবাব কে দেবেন আগেকার সরকার? আজকে এই স্বাস্থ্য দপ্তর নিয়ে যে আলোচনা হচ্ছে দুই মন্ত্রীর ঝগড়া নয় গ্রাম থেকে আরম্ভ করে যত হাসপাতাল আছে, যত প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্র আছে সব স্বাস্থ্য কেন্দ্রের দুরবস্থার কথা যদি বলা যায় তাহলে আমার মনে হয় ৮ ঘন্টাও যদি আলোচনা করা

যায় তাহলেও শেষ হবে না। আজকে রুগীদের চিকিৎসার জন্য হাসপাতালে যান, গিয়ে দেখবেন কংগ্রেস সরকার যেসব ব্যবস্থা করে গিয়েছিল তার একটাও নেই। ন্যূনতম যে চিকিৎসা ব্যবস্থা ছিল তাও নেই। লজ্জা করছে না, এরজন্য দুঃখ হচ্ছে না? পশ্চিমবাংলার মানুষ বুঝতে পেরেছে যে বামফ্রন্ট সরকার আসার পর পশ্চিমবাংলার স্বাস্থ্য দপ্তর একেবারে ভেঙে পড়েছে। তা নাহলে এই রাজ্যের মুখ্যমন্ত্রী যায় বিদেশে চিকিৎসা করাতে? যে দেশের মুখ্যমন্ত্রী নিজের দেশের হাসপাতালের চিকিৎসায় আস্থা না রেখে বিদেশে চিকিৎসা করাতে যায় সেই দেশের স্বাস্থ্যমন্ত্রীর পদত্যাগ করা উচিত। .....

(এই সময়ে মাননীয় ডেপুটি স্পিকার মহাশয় বসতে বললেন এবং মাইক সংযোগ বিচ্ছিন্ন হয়ে যায়)

**Mr. Deputy Speaker :** Mr. Bapuli, Please take your seat. Your time is over.

**Shri Satya Ranjan Bapuli :** Sir, I have ten minutes time at my disposal. I will not sit.

**Mr. Deputy Speaker :** Mr. Bapuli, I will not allow you to speak any more. Please sit down.

(Noise)

**Shri Satya Ranjan Bapuli :** আমরা যখন বলি তখন আমাদের বাধা দেওয়া হয় কেন?

**Mr. Deputy Speaker :** Mr. Bapuli, I warn you that you don't disturb the House in this way.

**শ্রী পতিতপাবন পাঠক :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই বিধানসভায় বিরোধী পক্ষের একটা দায়িত্ব আছে। বিরোধী পক্ষ যদি কোনও আলোচনা না চান আমাদেরও খুব একটা গরজ নেই। আপনাদের স্বার্থেই আলোচনার দরকার। যদি মনে করেন যে আলোচনার দরকার নেই তাহলে আমরা এখনি ভোটের জন্য যেতে পারি। আপনারা চাইলে আলোচনা করা হবে।

**মিঃ ডেপুটি স্পিকার :** Now, Shri Amalendra Roy, you start your debate.

[6-55 — 7-05 P.M.]

**শ্রী অমলেন্দ্র রায় :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, যে বাজেট এখানে পেশ করা হয়েছে সেটা সমর্থন করে আমি দু-একটা বক্তব্য রাখতে চাই। আমার সময় অল্প আমি জানি, সেজন্য আমি মৌলিক সমস্যাটা কি আমাদের সামনে সেই কথাটাই বলতে চাই। কিন্তু তার আগে আমি মাননীয় শিশিরবাবু এবং বিরোধীদলের অন্যান্য বক্তা যারা এখানে বক্তব্য পেশ করেছেন তাদের ধন্যবাদ দিচ্ছি। ধন্যবাদ এইজন্য দিচ্ছি না যে তারা আমাদের বিরোধিতা করেছেন। তারা আজকে উদ্বেগ প্রকাশ করেছেন তারা যে চিন্তিত আমাদের দেশের স্বাস্থ্য, জনস্বাস্থ্য ইত্যাদি সমস্যা নিয়ে এই জন্যই আমি ধন্যবাদ দিচ্ছি। সত্যই, উদ্বেগ প্রকাশ করার মতোই

অবস্থা, সকলেরই চিন্তিত হওয়ার মতো অবস্থা। ডাঃ শিশির বসু মহাশয়কে আমি বোধহয় এই কথা জানাতে পারি যে গতকাল স্টেটসম্যান পত্রিকায় একটা সংবাদ বেরিয়েছে ডবল কলাম হেডিংয়ে যে ২৩শে এপ্রিল বিখে লোকসভায় ১৬টি মন্ত্রকের খরচ খরচা বিনা আলোচনায় পেশ করা হয়েছে যাকে বলা হয় গিলোটিন করা। কোনও কোনও মন্ত্রক এইভাবে কাটা গেল শিশির বসু মহাশয়কে আমি সেটা শোনাতে চাই। যারজন্য তারা খুবই উদ্‌বিগ্ন এবং চিন্তিত সেই স্বাস্থ্য দপ্তর গিলোটিন, ভারতবর্ষের লোকসভায় আর একটা কি নতুন নামকরণ হয়েছে হিউম্যান রিসোর্সেস ডেভেলপমেন্ট শিক্ষা গিলোটিনে বিনা আলোচনায় ভারতবর্ষের লোকসভায় সব চাইতে দুটো জরুরি বিষয় এইভাবে বিনা আলোচনায় পাশ হয়েছে। ওদের দলের যেসব নেতারা ওখানে রাজত্ব চালাচ্ছেন তাদের বোধহয় একটু শিশিরবাবু লজ্জা হয়েছিল কেননা তথ্যটা আমার কাছে আছে, সেটা আমি শিশিরবাবুকে আর একটু উদ্‌বিগ্ন হওয়ার জন্য বলতে চাই, ভারত সরকারের মোট আয় কত? ৪৯,২১২ কোটি টাকা। আর ভারত সরকারের মোট ব্যয় কত? ৫২,৮৬২ কোটি টাকা। এবার স্বাস্থ্য খাতে ভারত সরকার কত টাকা বরাদ্দ করেছেন? শিশিরবাবুকে আর একটু উদ্‌বিগ্ন হওয়ার জন্য আমি মনে করিয়ে দিতে চাই সেটা, ১৯৮৫-৮৬ সালে এটা ছিল ২০০ কোটি টাকা। ৭৫ কোটি লোকের ভারতবর্ষে যেখানে এত হাজার কোটি টাকা খরচ খরচা হয় সেখানে এ বিষয়ে মাত্র ২০০ কোটি টাকা? রিভাইজডের সেই ২০০ কোটি টাকাও খরচ হয়নি। এ ব্যাপারে শিশিরবাবুরা একটু চিন্তিত হোন, একটু উদ্বিগ্ন হোন যদি সত্যি সত্যিই দেশের মানুষের স্বাস্থ্য নিয়ে আপনারা চিন্তিত হয়ে থাকেন। রিভাইজড সেই ১৯১ কোটি টাকা, এবারে আসুন ১৯৮৬-৮৭ সালে, আবার সেই ২০০ কোটি টাকা। তাই বলছিলাম যে, উদ্বিগ্ন হবার যথেষ্ট কারণ আছে। এটা একটা বেসিক কনস্ট্রান্ট, এটা হচ্ছে বেসিক প্রবলেম। আজকে গোটা ভারতবর্ষে জনস্বাস্থ্য অ্যালাইভ প্রবলেম, নিশ্চয়ই এটা বাম রাজ্যেই নয়, সেদিকে আগ্রহ জাগাতে বলি। সেখানে যদি এটা নিয়ে আলোচনা করতে হয়, সেখানে কান টানলে যেমন মাথা আসবে সেইরকম রাজ্যের আলোচনায় দিল্লিও বার বার আসবেই। সেটা বাদ দিয়ে আলোচনাটা অবাস্তব আলোচনা হবে। আমাদের সীমিত ক্ষমতা এটা বার বার বলে লাভ নেই। আমরা এবারকার বাজেটের কথা বলছি। আমাদের মোট আয় হচ্ছে ৩,৩৮৬ কোটি টাকা এবং খরচ হচ্ছে ৩,৩৬৪ কোটি টাকা। কোথায় ৫২,০০০ কোটি টাকা, আর কোথায় ৩,৩৬৪ কোটি টাকা! এই টাকার ভেতর স্বাস্থ্য খাতে যে অঙ্ক ধরেছি এবারকার বাজেটে সেটা হচ্ছে ২৭৪ কোটি ৪৫ লক্ষ ৫ হাজার টাকা। আমি মাননীয় মন্ত্রী শ্রী কমল গুহর বাজেটটাও এর সঙ্গে অ্যাড করছি, কারণ সেটাও স্বাস্থ্য এবং জনস্বাস্থ্যের মধ্যেই পড়ে। তার দপ্তরকে মিলিয়েই এই ২৭৪ কোটি ৪৫ লক্ষ ৫ হাজার টাকা হয়। আজকে আমরা আমাদের ৩,৩৮৬ কোটি টাকার ভেতর এবারকার স্বাস্থ্যখাতে এই টাকাটা আমরা দিতে পেরেছি। এই বাজেটের অঙ্কটা যদি দেখেন, তাহলে দেখবেন যে, সীমিত ক্ষমতা সত্ত্বেও প্রত্যেক বাজেটে এই খাতে খরচটা আমরা বাড়িয়ে যাচ্ছি সামর্থ অনুযায়ী। রিলেটিভলি স্পিকিং, আপনারা ইতিপূর্বে যেভাবে বলেছেন তার সঙ্গে তুলনা করে বলছি, অ্যাবসল্যিউট টার্মস হিসাবে বলছি না। এর চেয়ে বেশি আর কি কিছু করা যায়? অ্যাবসলিউট টার্মসে বলছিনা, রিলেটিভ টার্মেসেই বলছি এবং রিলেটিভ টার্মসে এই কথা অবশ্যই জোরের সঙ্গে বলা যেতে পারে যে, আমরা সীমিত ক্ষমতা হলেও মেডিক্যাল, ফ্যামিলি ওয়েলফেয়ার, পাবলিক হেলথ, স্যানিটেশন খাতে প্রত্যেক বছর টাকার

অঙ্ক বাড়িয়ে যাচ্ছি। তাতে সব সমস্যার সমাধান হল কি হল না সেটা অন্য প্রশ্ন। কিন্তু আমরা তুলনামূলকভাবে এগোচ্ছি এটাই হচ্ছে কথা এবং এর থেকেই আমাদের সদিচ্ছার পরিচয় পাওয়া যায়। আমি শিশিরবাবুকে এই অঙ্কগুলি শোনাতে চাই যে, স্বাস্থ্যখাতে ১৯৮২-৮৩ সালের বাজেট বরাদ্দ ছিল ১৭৬ কোটি ১১ লক্ষ টাকা, ১৯৮৩-৮৪ সালে ছিল ২০০ কোটি ৩৪ লক্ষ, ১৯৮৪-৮৫ সালে ছিল ২০৪ কোটি ৫৮ লক্ষ, ১৯৮৫-৮৬ সালে ২২৭ কোটি ৪৬ লক্ষ এবং ১৯৮৬-৮৭ সালে ২৪৪ কোটি ৭৫ লক্ষ ৭৫ হাজার টাকা এবং এরসঙ্গে যদি কমলবাবুর বাজেটের টাকাটা যোগ করা যায় তাহলে কত হবে সেটা আগেই বলেছি। এইভাবে আমরা এগোতে চেষ্টা করছি। তবে এ বিষয়ে সন্দেহ নেই যে, যেভাবে সমস্যা সমাধানে আমরা করতে চাইছি সেইভাবে করা যাচ্ছে না। কিন্তু তবুও আবার বলি, তুলনামূলকভাবে আপনারা দেখুন যে, আমরা এগোচ্ছি, পিছোচ্ছি না। আপনারা যত কাজ করেছিলেন তার সঙ্গে তুলনা করে আমরা বেশি করতে পেরেছি কি পারিনি দু-একটি দৃষ্টান্ত দেখলেই সেটা বুঝতে পারা যাবে। ডাঃ বোস সাইনটিফিক ওয়ার্ল্ডের লোক, তিনি জানেন স্বাস্থ্য এবং জনস্বাস্থ্যের ব্যাপারটা, আমরা কনডিশনস ডিটারমিনেট করছি না ভুল করছি সেটা অভ্রান্তভাবে প্রমাণ করে নিশ্চিতভাবে বার্থ রেট এবং ডেথ রেটের উপর। এখানে এই বার্থ রেট কমছে না, ডেথ রেট কমছে না? আমি বলছি না যতটা আমরা এগিয়েছি সেটাই যথেষ্ট, আরও অনেকদূর আমাদের এগোতে হবে। আপনারা কন্সট্রেন্ট-এর কথা বলেছেন। শুধু তো সমালোচনা করলেই হবেনা, বলতে হবে কোথা থেকে টাকা আসবে। কোনখান থেকে টাকা কেটে কি করে টাকা দেওয়া যায় সেটা বলতে হবে। তবুও এই অবস্থার ভেতর দিয়ে আমরা যা করেছি বার্থ রেট এবং ডেথ রেটের যেরকম দৃষ্টান্ত দিলাম সেইরকম কিছু আরও দৃষ্টান্ত দিচ্ছি। নাম্বার অফ হসপিটাল বেড়েছে না কমেছে সেই ব্যাপারে একটু বলি। আপনারা ফ্যাক্টসের ভিত্তিতে আলোচনা করবেন তাহলে আলোচনাটা একটু ভাল হয়। হাসপাতালের সংখ্যা বেড়েছে কিনা তার জলজ্যান্ত প্রমাণ আমি দিচ্ছি। ১৯৭৬ সালে ২৩৩৪ টি হাসপাতাল ছিল সর্বস্তরে এবং এটা বেড়ে ১৯৮৪ সালে হয়েছে ৩২৮৩টি। অর্থাৎ প্রায় ১০০০টি অর্থাৎ ৯৪৯টি হাসপাতাল বেড়েছে সর্বস্তরে। তাহলে আমরা এগোচ্ছি না পেছোচ্ছি এর থেকে প্রমাণ হয়ে যায়। আমি অ্যাবসলিউট টার্মসে বলছি না রিলেটিভ টার্মসে বলছি। আপনারা যে জায়গায় ছিলেন সেই জায়গা থেকে আমরা পেছিয়ে যাচ্ছি না এগিয়ে যাচ্ছি সেটা এর থেকেই বোঝা যাবে। আপনারা বলছেন একেবারে পেছিয়ে যাচ্ছে। আমরা বলছি না, অগ্রসর হচ্ছে, আমরা এগিয়ে নিয়ে যাচ্ছি। আমাদের প্রতি জনগণের সমর্থন আছে সেই সমর্থনকে আশ্রয় করে আমরা এগিয়ে যাচ্ছি। তারপর দেখুন নাম্বার অফ বেডসে কি হয়েছে। ১৯৭৬ সালে বেডের সংখ্যা ছিল ৫২,৬২৪টি আর সেই জায়গায় ১৯৮৪ সালে সেটা হয়েছে ৬৩,৭৩৪টি। অর্থাৎ ১১,১২০টি বেড বেড়েছে এই কয়েক বছরে। এইসবগুলি কি আপনারা দেখবেন না? এই সীমিত ক্ষমতার ভেতরে এই অগ্রগতি এই কল্যাণ কি কিছুই নয়, আমরা কেবল পেছিয়ে যাচ্ছি? এইসবগুলি তো আপনাদের বিচার বিবেচনা করে দেখতে হবে। রেট অফ ইনক্রিমেন্ট যদি দেখেন তাহলে দেখা যাবে ১৯৭০ সাল থেকে ১৯৭৬ সাল পর্যন্ত কংগ্রেস আমলে ১১৭টি নূতন হাসপাতাল হয়েছে। সেই জায়গায় ১৯৭৭ সাল থেকে ১৯৮৪ সাল পর্যন্ত এই কয়েক বছরে ৯২৫টি নূতন হাসপাতাল হয়েছে। পেছিয়ে যাচ্ছি না এগিয়ে যাচ্ছি এটা আপনারা লক্ষ্য করতে পারছেন না? সীমিত ক্ষমতার ভেতর প্রায় ১০০০টি

হাসপাতাল আমাদের আমলে করা হয়েছে। সব মিলিয়ে আপনারা যদি বলেন এইসব কিছুই নয় তাহলে বলার আর কিছু নেই। আমার সমস্যা আছে, কিন্তু আমার সময় নেই বলে সব সমস্যার কথা আমি এখানে তুলে ধরতে পারব না। তবে ডাঃ বোসের দৃষ্টি আর একবার এইদিকে ফেরাতে চাই। আপনারা জানেন আমাদের এখানে জনসংখ্যা ১৯৮১ সালের আদমসুমারী অনুযায়ী সাড়ে পাঁচ কোটি। আমরা যদি ২ পারসেন্ট অ্যাডিসন করি তাহলে ৬ কোটি হয়। এই ৬ কোটির ভেতর, এটা কারও অজানা নয় যে ৪ কোটি গ্রামে বাস করে। বাকি দেড় কোটি শহরে বাস করে এবং এই দেড় কোটির ভেতর ১ কোটি কলিকাতা এবং সুবারবন এলাকায় বাস করে।

[7-05 — 7-15 P.M.]

মানসবাবু এখানে বললেন যে সবকিছু শহর ভিত্তিক, কলকাতা ভিত্তিক হচ্ছে। ঠিকই তো, সেঞ্চুরী ওল্ড প্র্যাকটিসেস্। কিন্তু দেখতে হবে বিগত কয়েক বছর ধরে আমরা কি চেষ্টা করছি? আমরা চেষ্টা করছি গ্রামের দিকে এই ব্যবস্থাকে কিছু কিছু করে ছড়িয়ে দেওয়া যায় কিনা, এটা আমাদের দেখতে হবে। গ্রামের বুকে ঐ যে চার কোটি মানুষ বাস করেন, যারা চিকিৎসার জন্য শহরের বুকে ছুটে আসেন, তার মূল কারণ কি? এর পিছনে দুটো বড় কারণ আছে। প্রথম কারণ হচ্ছে গ্রামের ডাক্তারবাবুরা তাদের রেসপনসিবিলিটি নেন না। যে সমস্ত রোগী সেই সমস্ত হাসপাতালে নিয়ে ভর্তি হন, তাদের দু-চারদিন দেখার পর ডাক্তারবাবুরা বলে দেন পি.জি.তে নিয়ে যান, মেডিক্যালে নিয়ে যান। ওখানকার ডাক্তারবাবুরা কোনও রেসপনসিবিলিটি নেন না। এমন কি কমন ডিজিজের ক্ষেত্রেও তারা কোনও দায়িত্ব নেন না। এই সমস্ত কমন প্র্যাকটিস্ তো সহজে যাবে না, এর সঙ্গে জড়িত আছে হিউম্যান কোয়েশ্চেন। আমরা চেষ্টা করছি কিভাবে এই অবস্থাকে কাটিয়ে তোলা যায়। সকলের আগে দরকার হচ্ছে গ্রামে যে চার কোটি মানুষ বাস করেন তাদের জন্য যথোপযুক্ত ব্যবস্থা গ্রামের বুকে কিভাবে করা যায় তার ব্যবস্থা করা। আপনারা তো জানেন, দু'কোটি ষাট লক্ষ হচ্ছেন সাধারণ মানুষ, তাদের জন্য পুষ্টির ব্যবস্থা করা দরকার। বিশেষ করে গর্ভবতী যে সমস্ত নারী আছেন, তাদের জন্য পুষ্টির বন্দোবস্ত করা দরকার। বামফ্রন্ট সরকার সেই নীতি নিয়েই চলছেন। আমরা যে সেকটোরাল ব্যবস্থাগুলো দেখি তারজন্য কি ব্যবস্থা করা যায়, তারজন্য বামফ্রন্ট সরকার চেষ্টা করছেন। আপনারা জানেন শিশুরা, যাদের বয়স জিরো থেকে ন'বছর পর্যন্ত, তাদের সংখ্যা হচ্ছে দেড় কোটি। বামফ্রন্ট সরকার তাদের জন্য চেষ্টা করছেন যা আগে হত না—খানিকটা পুষ্টি ও চিকিৎসার ব্যবস্থা কিভাবে করা যায়। এরসঙ্গে আছে দু'কোটি শ্রমিক এবং চল্লিশ লক্ষ কৃষি মজুর। বামফ্রন্ট সরকার যে স্বাস্থ্য নীতি নিয়েছে, তারফলে কিছু ব্যবস্থা অন্তত করার চেষ্টা করছেন। আজ পর্যন্ত এদের দিকে তাকিয়ে কোনও স্বাস্থ্যনীতি তৈরি হয়নি, আমরা সেটা তৈরি করার চেষ্টা করছি। সেটা কার্যকর করার ক্ষেত্রে আমরা জানি অনেক অসুবিধা, অনেক বাধা, অনেক বিপত্তি, অনেক প্রতিকূল অবস্থাকে অতিক্রম করতে হবে। সেই সমস্ত বাধা, অসুবিধা এবং বেসিক কনস্ট্রেন্টস্ যা আছে, সেই সমস্ত বেসিক কনস্ট্রেন্টস্ যদি দূর করতে পারি, যদি আমরা ঐ সমস্ত মানুষকে ভুলে না যাই, তাহলে আমরা অনায়াসেই কার্যকর করতে পারব। এবং এটা কার্যকর করতে গিয়ে যত অসুবিধাই আসুক না কেন আমরা নিশ্চয়ই এগিয়ে যেতে পারব। আজকে এই যে ছ'কোটি মানুষের সমস্যা গ্রামে এবং

শহরে যারা আছেন এবং তাদের ভেতরে সাধারণ মানুষ, শিশু, তফসিল এবং আদিবাসী শ্রেণীর যে সমস্ত মানুষ আছেন, যাদের ওষুধ তো দূরের কথা, পেটের ভাত এবং পরনের কাপড় পর্যন্ত জোটে না, তাদের সকলের জন্য সামগ্রিক ব্যবস্থা আমাদের অবশ্যই করতে হবে। সেইভাবে সামগ্রিক দিকে দৃষ্টি রেখে, সামগ্রিক মানুষের জন্য আমরা কিভাবে একটা সামগ্রিক ব্যবস্থা গড়ে তুলতে পারি, সেই চেষ্টাই আমরা করছি। এখনও পর্যন্ত আমরা তা পারি নি। তবে একথা সত্য যে, যতটুকু করেছি আমাদের সীমিত সামর্থের মধ্যে, তা যথেষ্ট এই দাবি আমরা করতে পারি। তাহলে কি আর কিছু করার দরকার নেই? হ্যাঁ, আমরা জানি, অনেক কিছুই এখনও বাকি আছে তা আমাদের করতে হবে। আমরা জানি, যতটুকু করেছি, সেটুকু স্টেপিং স্টোন'এ একটা স্টেপ এগিয়েছি মাত্র। এ থেকে আমরা এটা বুঝেছি যে, আমাদের এখনও বহু স্টেপস্ এগিয়ে যেতে হবে। আশাকরি, আমরা আগামী দিনে এগিয়ে যেতে পারব, এই বিশ্বাস নিয়ে এই বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ সুশোভন ব্যানার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় মন্ত্রী মহাশয় স্বাস্থ্য সংক্রান্ত বাজেট এখানে পেশ করেছেন এবং এই হাউসের মাঝখানে যে সুযোগ করে দিয়েছেন তা বিতর্কের মধ্যে দিয়ে সাধারণ মানুষের কাছে গিয়ে পৌঁছুবে। পশ্চিমবঙ্গের মানুষ রেডিওর মাধ্যমে এবং পেপারের মাধ্যমে সবকিছু জানবেন। তারা জানবেন যে, আমাদের হাউসে আমাদের মাননীয় সদস্যরা কি চিন্তাধারা নিয়েছেন, মাননীয় মন্ত্রী মহাশয় আমাদের হাউসে সমস্ত কথা শুনে কি সিদ্ধান্ত নিতে চলেছেন সব কিছুই শুনবেন। এইসব কিছুর পরিবর্তে আমরা একটা জিনিস দেখছি যে, আমরা মেম্বাররা একজন একটা কথা বললেন এবং অন্য একজন মেম্বার তার ঠিক বিপরীত কথা আগের সদস্যের বক্তব্যকে কন্ট্রাডিকট করে বলে গেলেন, এটাই চলছে এতক্ষণ ধরে। আমি সেই রাস্তায় যেতে চাই না কিন্তু শ্রদ্ধেয় সদস্য শ্রী অমলেন্দ্র রায়ের জবাব দিয়ে আমি ছোট বক্তব্য রাখব। উনি বললেন যে কেন্দ্রীয় সরকার কাল শিক্ষা এবং স্বাস্থ্য দুটিই গিলোটিনে দিয়েছেন। এটা আমরা জানি যে আমাদের বিধানসভা বা পার্লামেন্টের একটা বিজনেস অ্যাডভাইসারি কমিটি আছে, সেখানে বিজনেস অ্যাডভাইসারি কমিটিতে সব সময়ে বিরোধীদের একটা ভূমিকা থাকে কিন্তু তিনি একবারও বললেন না তার বক্তব্যের মধ্যে যে বিরোধীরা গিলোটিনের মধ্যে তাদের বক্তব্য রেখেছেন। সেটা যদি বলতেন তাহলে খুশি হতাম। আরেকটি ব্যাপারে বক্তব্য রাখছি সেটা হচ্ছে অফিস স্ট্যাটিসটিকসের কথা বলেছেন আপনি যে হিসাব দিয়েছেন তাতে ১৯৭০ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত রাজ্যের হাসপাতালের সংখ্যা কত ছিল এবং কত বাড়ল তার হিসাব দিয়েছেন। কিন্তু আমাদের যে পরিসংখ্যান আছে তাতে দেখছি ১৯৭০ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত রাজ্যের হাসপাতাল বেড়েছে ১১ হাজার ৫০০ আর ১৯৭৮ সাল থেকে ১৯৮৫ সাল পর্যন্ত রাজ্যের হাসপাতালের সংখ্যা বেড়েছে ৮ হাজারের মতো। ১৯৭০ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত রাজ্যের হেলথ সেন্টার হয়েছিল ৩ হাজার ৫০০। ১৯৭৮ সাল থেকে ১৯৮৪ সাল পর্যন্ত হেলথ সেন্টার মাত্র ২ হাজার মতো বেড়েছে। এই সংখ্যা যদি সত্যি হয় তাহলে খুব কম কাজ হয়েছিল একথা তো বলতে পারি না। যাক্‌গে কথার কচকচানির মধ্যে আর যেতে চাই না গত কয়েক বছরে বেসিক কাজগুলি কি হয়েছে দেখা যাক। শিক্ষা সংক্রান্ত সমস্যা একটা বিস্তীর্ণ সমস্যা, এই সমস্যাকে যদি সবাই মিলে ক্রিটিসাইজ করি তাহলে আজকে বামফ্রন্ট

সরকারে যারা মন্ত্রী আছেন তারা সমস্যার সমাধান করতে পারবেন না, আজকে কংগ্রেসি থাকলেও এই সমস্যার সমাধান করতে পারবেন না, আজকে এস.ইউ.সির কেউ মন্ত্রী থাকলেও এই বিস্তীর্ণ সমস্যার সমাধান করতে পারতেন না। আমাদের দেখতে হবে যাতে ডিমরালাইজ না হয়ে যায় আমাদের। ভারতের চিকিৎসা শৈশব থেকে আরম্ভ করে আজ পর্যন্ত বিজ্ঞানের যুগেও তার গৌরব অক্ষুন্ন রেখেছে। যারফলে ভারতবর্ষে ইতিহাসে স্মল পক্সের মতো বিধ্বংসী রোগ নিশ্চিহ্ন হয়ে গেছে, ভারতবর্ষ থেকে বিদায় নিয়েছে। ভারতবর্ষ থেকে বিদায় নিয়েছে কলেরা ভারতবর্ষ থেকে প্লেগের মতো দুরূহ রোগ ভারতবর্ষ থেকে বিদায় নিয়েছে। কিন্তু আজকে সেখানে স্বাস্থ্য বিপর্যয় হয়ে গেছে শুনলে এটাই মনে হবে দপ্তরের দোষে। কিন্তু কোনও দল কারা এটা করতে পারেন নি বা পেরেছেন এটা বিচার করা সঠিক কথা নয়, আমাদের দেখতে হবে যাতে সমস্যার সমাধান করতে পারি। মাননীয় মন্ত্রী মহাশয় আমি কিছু সমস্যার কথা তুলে ধরব যেমন একটি সমস্যার সম্বন্ধে আপনারা সবাই একমত হবেন। আপনারা দুজন মন্ত্রী এই দপ্তরে থাকলেও পরিকল্পনার কথা চিন্তা করা বা ভাববার আপনাদের সময় কোথায় কারণ নানা অ্যাডমিনিস্ট্রেটিভ আপনাদের সামনে আসছে। হাসপাতালের গন্ডগোল এইগুলো সামলাতেই আপনাদের সময় চলে যায় যারফলে কোনও পরিকল্পনার কাজে হাত লাগাতে পারছেন না। মাননীয় মন্ত্রী মহাশয় জানেন যে অধিকাংশ ডাক্তার নিজেদের কাজকর্ম ছেড়ে কাগজে ছাপাবার জন্য ব্যস্ত হয়ে পড়েছেন, পেপার ওয়ার্কস ভাল করার চেষ্টা করছেন। যারফলে ডাক্তারদের কাজ করছেন নার্সরা। নার্সরাই দিচ্ছেন স্যালাইন নার্সরাই দিচ্ছেন অক্সিজেন, নার্সরাই দিচ্ছেন ইনজেকশন। আর নার্সদের কাজ করছেন কে? নার্সদের কাজ করছেন জি.ডি. আর এবং জি.ডি. আরদের কাজ করছে কারা? তাদের কাজ করছে সুইপাররা।

[7-15 — 7-25 P.M.]

সুইপার কাজ করছে না যেমন তেমনি তার অনেক কাজ প্রকৃতি করছে, সুইপারদের কাজ করছে জি.ডি.এ.। সুতরাং আমাদের যার যা কাজ সেটা আমরা করতে পারছি না এটা একটা মৌলিক সমস্যা স্বাস্থ্য বিভাগের। মাননীয় মন্ত্রী মহাশয়, আরও কিছু সমস্যার কথা তুলে ধরতে চাই, আপনি জানেন আমাদের বাজারে সাব-স্ট্যানডার্ড ড্রাগে ভর্তি হয়ে গেছে। আপনি জানেন সি.এম.এস. থেকে যে সমস্ত ড্রাগ অ্যাপ্রুভ করেছে অনেক কোম্পানি আছে তারা অর্ডার পাওয়ার পর বাজারে দেখা যায় র-মেটিরিয়াল-এর ঘাটতি পড়েছে। মাননীয় মন্ত্রী মহাশয় এই যে ঘটনাগুলি এইগুলি কংগ্রেস আমলেও হয়েছে। কিন্তু দোকান থেকে যে সমস্ত ঔষধ বিক্রি হয় বা ক্যাপসুলগুলি তারজন্য একটা ড্রাগ স্ট্যানডার্ডাইজেশন থাকা দরকার। মাননীয় মন্ত্রী মহাশয় আপনি স্বীকার করবেন যে এই পশ্চিমবাংলার বিশেষ কিছু দোকানে জাল ঔষধ বিক্রয় হচ্ছে, এই জাল ঔষধগুলিকে আমরা সর্বত্র যাতে বাধ্যতামূলকভাবে বিক্রয় বন্ধ করতে পারি সেটা দেখা দরকার। আর এই ঔষধগুলি বিক্রয় বন্ধ করতে যদি কোনও অ্যাডমিনিস্ট্রেটিভ বাধা থাকে তাহলে এমন কিছু করুন যাতে ঔষধের দোকান থেকে ঔষধ বিক্রয়ের সময় রসিদ দিতে বাধ্য হয়, এতে অনেক জাল ঔষধ বিক্রয় বন্ধ হয়ে যাবে। মাননীয় মন্ত্রী মহাশয় হেলথ-এর প্রাইমারি কেয়ারে যে কেয়ার-র ব্যবস্থা আছে অন্যান্য দেশে, আমাদের দেশে কিন্তু সেটা এখনও পর্যন্ত চালু করতে পারা যায়নি। আপনারা চালু করেছেন মাল্টিপারপাস হেলথ ওয়ার্ক, সেখানে মেলও আছে, ফিমেলও আছে। এইরকম ঘটনা ঘটছে

ওরা গ্রামে যাবে, ওদের দলে সি.পি.এম. কংগ্রেস, এস.ইউ.সি. কেউ নেই। শিশুরা তারা লজেন্স খেতে চায় কিন্তু ঐ সমস্ত জিনিস খেয়ে যে দাঁত নষ্ট হয়ে যেতে পারে, সেটুকু তাদেরকে মায়েরা বলে সাবধান করতে পারে না, গ্রামে গিয়ে বলুন না, ঐ সমস্ত মায়েদেরকে বোঝান যাতে এই শিশুদের দাঁতগুলি রক্ষা করা যায়। অনেক মা তো জানেই না তাদের বাচ্ছাকে ভ্যাকসিনেশন দিতে লাগে। হেলথ এডুকেটর এবং মাল্টি পারপাস এডুকেটর সম্বন্ধে ওরা জানেনা। ওদের আপনি ভালমতন বেতন দিয়ে যদি প্রাইমারি হেলথ এডুকেশন চালু করেন তাহলে অনেক মৌলিক সমস্যার সমাধান হতে পারেনা। মাননীয় মন্ত্রী মহাশয় আমরা এখানে এই সভায় আলোচনা করেছিলাম শিশু মৃত্যুর হার বেড়ে যাচ্ছে, এটা আমরাও স্বীকার করি। কিন্তু মেডিক্যাল কলেজ, নীলরতন, আর.জি.কর. ও ন্যাশনালে কেন মরবে? সেখানে যখন অ্যান্টি নাটাল চেকআপের ব্যবস্থা আছে। আপনি যে দাবি করেন আমরা অনেক ব্যবস্থা করেছি কিন্তু এই কথা নিশ্চয় স্বীকার করবেন যে এরপরেও ডাক্তাররা মারা যান; আমি নিজে ডাক্তার হয়ে এটা চাইনা। কিন্তু সাধারণ মানুষের কাছে আগে তার বাড়ির লোক, সেই লোক যখন মারা গেল, তার চিকিৎসা ঠিকমতো হল কিনা সেই প্রশ্নের জবাব ডাক্তার বাবুরা দিতে পারেন না? আমাদের স্বাস্থ্য বিভাগও দিতে পারেন না। আমরা সেই ব্যবস্থা করতে পারিনি। সত্যটা আমরা পোস্ট মর্টেমের রিপোর্টের মাধ্যমে জানতে পারব, তবে শুধু পোস্ট মর্টেম করলেই হবেনা, আমাদেরকে বলতে হবে কি কারণে মারা গেছে, এই যে গন্ডগোল চলছে তাহলে এটা হয়ত কমতে পারে। মাননীয় মন্ত্রী মহাশয় আমাদের মেডিক্যাল এডুকেশনে এটা একটা বিরাট বড় জিনিস, আমাদের এই এডুকেশন সম্বন্ধে অনেকেরই অভিজ্ঞতা নেই। একটি ঘটনা বললে বুঝতে পারবেন, আমি যখন বিদেশে গিয়েছিলাম তখন সেখানকার হাসপাতালে একটি ছোট্ট চাকরি পেয়েছিলাম, সেটা হচ্ছে হাউস অফিসারের চাকরি, এক দুপুর বেলায় একজন হার্টের রুগী ভর্তি হয়েছিলেন। আমাকে নার্স বললেন আপনাকে ইসিজি করে রিপোর্ট হায়ার অফিসারকে জানাতে হবে। এতে আমার মাথায় আকাশ ভেঙে পড়ল। কারণ ইসিজি কার্ডিয়োলজিস্টরা করেন এবং একটা মিউজিয়ামের মধ্যে রাখা থাকে। ইসিজি কার্ডিয়োলজিস্টরা করেন এবং একটা মিউজিয়ামের মধ্যে রাখা থাকে। ইসিজি মেশিন চালাবার দায়িত্ব কার্ডিয়োলজিস্টদের। কিন্তু বাইরে গিয়ে দেখতে হল ইসিজি মেশিন চালাবার দায়িত্ব, রিডিং নেবার দায়িত্ব, ডায়োগনিসিস করার দায়িত্ব আমার। এ ব্যাপারে আমরা যেভাবে শিক্ষা গ্রহণ করি এবং পাশ করবে থাকি তাতে সেখানে অনেক অসঙ্গতি থেকে গেছে। এ বিষয়ে আপনার দৃষ্টি আকর্ষণ করছি। চিকিৎসা খাতে ব্যয় বরাদ্দ লেস দ্যান ৩% আছে সেটা ৫% করা উচিত। কিন্তু টাকা ঢাললেই সমস্যার সমর্থন হবে না। কারণ গ্রামে আমরা দেখেছি অপুষ্টিজনিত রুগীর চেয়ে অজ্ঞতাজনিত রোগের রুগীর সংখ্যা বেশি। তারা জানেনা যেখানে মানুষ পায়খানা করে সেখান দিয়ে খালি পায়ে হাটলে হুকওয়ার্ম হতে পারে এবং তাতে রক্ত চুষে শেষ করতে পারে। জলের মাধ্যমে হাঁটা চলার মাধ্যমে এমন রোগ ইনভাইট করি সেখানে কোটি কোটি টাকা খরচ করেও সমস্যার সমাধান করা যাবে না। আপনি পরিকল্পনা করুন এবং আমার মতো একজন ক্ষুদ্র মানুষের প্রয়োজন আছে তাহলে আমি প্রস্তুত। আমি নিজেকে এ ব্যাপারে অন্যরকম ভাবি। আমি রবীন্দ্রনাথের একটা কবিতা এখানে বলি যাহারা তোমার বিষাইছে বায়ু। কলকাতায় যেভাবে এয়ার পল্যুশন হচ্ছে তাতে ব্রঙ্কাইটিশ, চামড়ার রোগ, ক্যানসার বৃদ্ধি হচ্ছে। কলকাতার ৫ জনের একজন হাঁপানিতে ভুগছেন। সেজন্য বলছি

ভবানীবাবুর সঙ্গে কথা বলে এর একটা ব্যবস্থা করুন না হলে কলকাতার মানুষকে বাঁচানো যাবে না। এই কথা বলে আমি শেষ করছি।

[7-25 — 7-35 P.M.]

**শ্রী ননী মালাকার :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয় এই বাজেটকে সমর্থন করে আমি ২/১টি কথা বলতে চাই। স্বাস্থ্য ছাড়াও খাদ্য, বস্ত্র, শিক্ষা এবং বাসস্থান মানুষের অত্যন্ত প্রয়োজন। এগুলিকে বাদ দিয়ে স্বাস্থ্য সম্বন্ধে আলোচনা করা যায় না। শিশিরবাবু একজন বিশেষজ্ঞ এবং তিনি স্বাস্থ্য সম্বন্ধে অনেক কথা বললেন। কিন্তু স্বাস্থ্য রক্ষা করতে গেলে শিক্ষা, বাসস্থান ও খাদ্য দরকার। এগুলি সম্বন্ধে তিনি কোনও কথা বললেন না। এগুলি সম্বন্ধে যদি তিনি আলোচনা করতেন তাহলে তিনি যে পার্টির টিকিট নিয়ে বিধানসভার সদস্য হয়েছেন সেই পার্টির বিরুদ্ধে তাহলে বলা হবে। ৩৮ বছর দেশ স্বাধীন হয়েছে, এর মধ্যে ২৮ মাস বাদ দিলে কংগ্রেস পার্টি একছত্রভাবে ভারতবর্ষ পরিচালনা করছে। বেশির ভাগ রাজ্য সরকার এখনও কংগ্রেস আছে। আজকে শিশিরবাবু যদি বিহারের কথা তুলতেন যে আমাদের পশ্চিমবঙ্গ থেকে বিহার স্বাস্থ্যে উন্নত, উত্তর প্রদেশ, উড়িষ্যা আমাদের থেকে স্বাস্থ্যে উন্নত তাহলে আমরা বুঝতে পারতাম যে আমরা পিছিয়ে আছি। কিন্তু সেকথা বলার সাহস তাদের নেই। কারণ, শিশির বাবুরা সারা ভারতবর্ষের অর্থনৈতিক অবস্থার কথা জানেন। আজকে ভারতবর্ষে ১।। লক্ষ গ্রামে পরিস্রুত পানীয় জলের ব্যবস্থা করতে পারেননি ভারত সরকার। সেই পার্টির প্রতিনিধিরা আবার এখানে দাঁড়িয়ে বড় বড় কথা বলছেন। সত্য বাপুলি মহাশয় কবিতা বললেন, মানস ভুঁইয়া মহাশয় অনেক কিছু বললেন যার সঙ্গে পশ্চিমবঙ্গের বাস্তব অবস্থার কোনও মিল নেই। তারা ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত পশ্চিমবঙ্গে যে জঙ্গলের রাজত্ব সৃষ্টি করেছিলেন তার থেকে আমরা অনেক উন্নতি করেছি। হাসপাতালের কথা বলুন, স্বাস্থ্য কেন্দ্র শয্যা সংখ্যা বাড়ানোর কথা বলুন, পরিশ্রুত পানীয় জলের কথা বলুন, আউট ডোর রোগীর কথা বলুন, রোগীর খাদ্যের কথা বলুন, সবদিক থেকে ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সালের তুলনায় আমরা অনেক বেশি করেছি। কিন্তু ভারত সরকারের অর্থনৈতিক, রাজনৈতিক, সমাজনীতিকে বাদ দিয়ে যদি পশ্চিমবঙ্গের স্বাস্থ্য এবং পশ্চিমবঙ্গ সরকারের সম্বন্ধে বিচ্ছিন্নভাবে আলোচনা করেন তাহলে সুবিধা হবে না। আমরা জানি ভারতবর্ষের অর্থনীতির সঙ্গে পশ্চিমবঙ্গ জড়িত। আজকে জিনিসপত্রের দাম কেন্দ্রীয় সরকারের নীতির ফলে বাড়ছে, কেন্দ্রীয় সরকারের নীতির জন্য বেকার সমস্যা বাড়ছে, কলকারখানা বন্ধ হয়ে গেছে। আজকে কলকারখানা বন্ধ হওয়ার জন্য ৮০ হাজার শ্রমিককে অর্ধাহারে অনাহারে দিন কাটাতে হচ্ছে। তার জবাব শিশিরবাবুদের দিতে হবে। আজকে এই যে লক্ষ লক্ষ যুবক বেকার হয়ে আছে, মানুষ দারিদ্র্য সীমার নিচে বাস করছে তারজন্য দায়ী কি বামফ্রন্ট সরকার, নাকি কেন্দ্রীয় সরকার? এইসব কথা ওরা বলবেন না, এইসব কথা বলার সাহস ওদের নেই। আপনাদের আজকে স্বীকার করা উচিত ছিল আমরা যেটা করতে পারিনি আপনারা সেটা করছেন। সেকথা বল্বার সাহস আপনাদের নেই। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কংগ্রেসি বন্ধুরা যেসব বক্তৃতা রেখেছেন পশ্চিমবঙ্গের বাস্তব অবস্থার সঙ্গে তার কোনও মিল নেই। তাদের বক্তৃতায় ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সালের ছবি ফুটে উঠেছে, সেই দৃষ্টিকোণ থেকে তারা বক্তব্য রাখার চেষ্টা করেছেন। আমরা জানি হাসপাতালে কিছু কিছু বিশৃঙ্খলার

সৃষ্টি হয়, তারজন্য দায়ী কংগ্রেসি সমাজ বিরোধীরা, কংগ্রেসি মস্তান বাহিনী। কল্যাণী টি.বি. হাসপাতালে যে গন্ডগোল হয়েছে, ডাক্তারের কোয়ার্টারে গিয়ে যারা আক্রমণ করেছে তারা সমাজ বিরোধী, কংগ্রেসের সঙ্গে যুক্ত। তারা হাসপাতালের ভেতরে মদ বিক্রি করে বামফ্রন্ট সরকারের ভাবমূর্তিকে বিনষ্ট করার চেষ্টা করছে। আমি তাই স্বাস্থ্যমন্ত্রী মহাশয় যে ব্যয়-বরাদ্দের দাবি এনেছেন তাকে সমর্থন করছি এবং মন্ত্রী মহাশয় যে আন্তরিকতার সঙ্গে শিক্ষা এবং স্বাস্থ্য দপ্তর পরিচালনা করছেন তারজন্য আন্তরিক ধন্যবাদ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ ওমর আলি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একেবারে শেষ সময়ে নতুন করে অনেক কথা বলার আমার ইচ্ছা নেই, আমি যে বিষয়গুলি আলোচনা করতে চেয়েছি সেই প্রসঙ্গে আমাদের পক্ষের সদস্যরা সবকিছু বলেছেন। একটা জিনিস আমার মনে হয়েছে বোধ হয় আমাদের দৃষ্টিভঙ্গির পরিবর্তনের একটু দরকার আছে। আমাদের বলতে আমি মন্ত্রীর কথা বলছি না, আমাদের কথা বলতে গিয়ে আমরা সাধারণ মানুষের কথা বলছি। আমাদের দৃষ্টিভঙ্গিটা হচ্ছে এই স্বাস্থ্যের ব্যাপারে উন্নতি আমরা যখন বলে থাকি তখন হাসপাতালের সংখ্যা বাড়ল, শয্যা সংখ্যা বাড়ল, যারা রোগগ্রস্ত হয় তাদের চিকিৎসা করানোটা, আরোগ্যলাভ করাটাই বুঝি। কিন্তু এর দ্বারা রোগের জ্বালা দূর করা যায় না।

রোগের জ্বালা যদি দূর করতে হয়, কম অসুখ যাতে হয় তারজন্য যা দরকার সেটা হচ্ছে প্রিভেনটিভ মেজার জোরদার করা। হাসপাতাল জোরদার করা এবং কিউরেটিভ মেজারকে জোরদার করার মানে হচ্ছে আরও হাসপাতাল তৈরি কর, আরও ডাক্তার নিয়োগ কর। প্রথম কথা হচ্ছে সেই আর্থিক সামর্থ আমাদের নেই। কাজেই আমরা যদি প্রিভেনটিভ মেজারের ওপরে জোর দিই তাহলেই কিছু ট্রেনিংপ্রাপ্ত স্বাস্থ্য কর্মী হলেই কাজ মোটামুটি চলতে পারবে এবং এ ব্যাপারে আরও কিছু কিছু দিকে আমাদের নজর দিতে হবে। যেমন, পরিবেশ সুস্থ্য করতে হবে, বাসস্থান, খাদ্য দিতে হবে এবং বিশুদ্ধ পানীয় জলের ব্যবস্থা করতে হবে। এইসব ব্যবস্থা করতেন না পারলে কিন্তু এই প্রিভেনটিভ ব্যবস্থা ঠিকভাবে পরিচালিত হবেনা। আজকে ভেজাল জিনিসে সারা দেশ ছেয়ে গেছে এবং পশ্চিমবাংলায় এটা রয়েছে। ঔষধ ভেজাল দূর করবার জন্য আরও আন্তরিক প্রচেষ্টা চালাবার জন্য আমি মন্ত্রী মহাশয়দের আহ্বান জানাচ্ছি। আর একটি কথা যা বলব সে কথা ইতিপূর্বেও উল্লেখ করা হয়েছে। বিশ্বের বাজারে যে সমস্ত ঔষধ নিষিদ্ধ হয়েছে সেগুলো কিন্তু এখানে এনে বহুল মাত্রায় বিক্রয় করা হচ্ছে। আমি অনুরোধ করছি অবিলম্বে এই সমস্ত নিষিদ্ধ ঔষধ বিক্রয় বন্ধ করবার উদ্যোগ নিন। আমরা জানি চিকিৎসা ক্ষেত্রে অ্যালোপ্যাথি চিকিৎসা ব্যবস্থা খুবই বহুল। এর পাশাপাশি হোমিওপ্যাথি নামে আর একটি চিকিৎসা ব্যবস্থা চালু আছে। বহু বছর ধরে দেখা গেছে এই হোমিওপ্যাথি চিকিৎসায় বহু জটিল রোগ সেরে গেছে। কিন্তু বর্তমানে এই হোমিওপ্যাথি চিকিৎসা ব্যবস্থা যেভাবে চালু রয়েছে এবং হোমিওপ্যাথি শিক্ষা প্রতিষ্ঠান থেকে যে সমস্ত ডাক্তাররা বেরুচ্ছেন তারা কিন্তু তেমনভাবে সফল হতে পারছেন না। হোমিওপ্যাথি চিকিৎসা ব্যবস্থার যদি প্রসার ঘটাতে চান এবং ডাক্তারবাবুর যদি সফল কাম হতে চান তাহলে অ্যানাটমি, ফিজিওলজি, প্যাথলজির প্রতি নজর না দিয়ে হোমিওপ্যাথির অর্গানিক মেটিরিয়া মেডিকার প্রতি বেশি দৃষ্টি দিতে হবে এবং আমিও মনেকরি এটাই হওয়া উচিত। অর্থাৎ

বর্তমানে যে শিক্ষা ব্যবস্থা রয়েছে তার পরিবর্তন করা দরকার। আমরা জানি আমাদের টাকা পয়সার অভাব আছে, সেরকম ইনস্টিটিউশনও নেই, কাজেই সরকার ইচ্ছা করলেই বড় ধরনের শিক্ষা ব্যবস্থা করতে পারবেন না। দ্বিতীয় কথা হচ্ছে হাসপাতালের দুরবস্থা। গ্রামাঞ্চলের অধিকাংশ হাসপাতালে গিয়ে দেখবেন নরক যন্ত্রণা রোগীরা ভোগ করছে। আমাদের ক্ষমতার মধ্যে যেটা রয়েছে সেই ব্যবস্থাটুকু করতে পারলে জনসাধারণের আস্থা আমাদের উপরই ফিরে আসবে। আমি আশাকরি মন্ত্রী মহাশয় এ ব্যাপারে উদ্যোগ নেবেন। হাসপাতালে ডাক্তার, নার্স এবং যে সমস্ত অফিসাররা রয়েছেন তাদের সকলের মধ্যে একটা ডিসিপ্লিন থাকবে সেটা দেশের মানুষ চায় এবং এই ডিসিপ্লিন থাকলেই হাসপাতালের পরিবেশ সুস্থ্য থাকে। আমি অনুরোধ করব মন্ত্রী মহাশয়রা এই দিকেও নজর দেবেন।

[7-35 — 7-45 P.M.]

**ডাঃ সুকুমার রায় ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আমাদের স্বাস্থ্যমন্ত্রীদ্বয় ৩৬,৩৭,৩৮ নং ডিম্যান্ডের মাধ্যমে ২২২ কোটি ৯৮ লক্ষ ৭৫ হাজার টাকা যা চেয়েছেন তাকে সমর্থন না করে আমাদের কাট মোশন সমর্থন করে বক্তব্য পেশ করছি। আমি বাজেট কেন সমর্থন করছিনা সে সম্বন্ধেও বলব। আমি একটু আগেই শুনলাম আমরা এগিয়ে রয়েছি, পিছিয়ে নেই। আমি আমার বক্তব্য এই কথার মধ্যেই সীমাবদ্ধ রাখব। আমরা যদি এগিয়েই থাকি তাহলে এই টাকার মধ্য দিয়ে আরও কিভাবে এগিয়ে যাওয়া যায় সেটা বলুন। সরকার পক্ষের ডাঃ সিন্‌হা বললেন, যৌন ব্যাধিগ্রস্ত জমিদাররা যেমন যত্রতত্র সন্তান দিয়ে যায় ঠিক সেইরকম কংগ্রেস কতগুলি যৌন ব্যাধিগ্রস্ত, বিকলাঙ্গ হাসপাতাল দিয়ে গেছে। আমার বক্তব্য হচ্ছে যৌন ব্যাধিগ্রস্ত, বিকলাঙ্গ হাসপাতাল যদি হয় তাহলে সেগুলোকে গলা টিপে মেরে না ফেলে টাকা দিচ্ছেন কেন? আপনারা তো যৌন ব্যাধিগ্রস্ত সি এম সি সৃষ্টি করেছেন। কি ফল হল, কেন তাকে গলা টিপে হত্যা করলেন না? তাহলে কি বলব, উনি যেসব কথা বললেন সেটা ঠিক কথা নয়। বেড বাড়াবার কথা বলা হয়েছে। আমাদের গ্রামাঞ্চল এবং শহরাঞ্চল মিলিয়ে এই যে ১৫৬টি হাসপাতাল আছে তারমধ্যে আমি বেডের সংখ্যা হচ্ছে ৭ হাজার ৩৪১। হেলথ সেন্টার এবং সাবসিডিয়ারি হেলথ সেন্টারগুলোতে যে বেড আছে তার সংখ্যা হচ্ছে ৬ হাজার ৬৩৫। একজন ডাক্তার হিসেবে আমার যে অভিজ্ঞতা হয়েছে তা থেকে বলছি, পার বেডে যে খরচ ধরা আছে সেটা ঠিকভাবে ইউটিলাইজড হচ্ছে কিনা সেটা কিন্তু প্রথমেই ভেবে দেখা দরকার। আমাদের ৫টি রোগীর পেছনে দরকার ১ জন ডাক্তার, একজন মেডিক্যাল অ্যাসিসট্যান্স, ৫ জন নার্স, ১ জন জি ডি এ কাম সুইপার, এবং তার সঙ্গে রয়েছে ঔষধ, পথ্য ইত্যাদি। একজন স্পেশালাইজড ডাক্তার হলে তার মিনিমাম বেতন ২ হাজার টাকা, একজন মেডিক্যাল অ্যাসিসট্যান্ট-এর বেতন কমপক্ষে ১ হাজার টাকা, একজন নার্সের বেতন ৭০০ টাকা, জি ডি এ কাম সুইপার ৫০০/৬০০ টাকা এবং ঔষধ ও পথ্য মিলিয়ে যদি ১৬ টাকাও ধরি তাহলে দেখা যাচ্ছে টোটাল খরচ ডেইলি ১২৮০ টাকা। এই ১২৮০ টাকা যদি আমরা বেড-এর সংখ্যার সঙ্গে গুণ করি তাহলে দাঁড়াবে ১০০ কোটি টাকারও বেশি। এই টাকা কি আমরা দিতে পারব? এছাড়া মেডিক্যাল রিলিফ, এডুকেশন, ট্রেনিং, নিউট্রিশন্যাল প্রোগ্রামে যে ব্যয় হবে সেটা তো আপনি এই ২২২ কোটি টাকা থেকে দিচ্ছেন না। তাহলে তো বলতে হয় উনি যেসব কথা বললেন সেটা অসত্য কথা। এসব

কথা কেন বলেন? আপনি বেড সৃষ্টি করলেন কিন্তু দেখা গেল ডাক্তার নেই, নার্স নেই, ঔষধ নেই, পথ্য নেই। এটা কি অগ্রগতির নমুনা। আপনি যদি বলেন এটাই অগ্রগতি তাহলে আমার বলার কিছু নেই এবং সাধারণ মানুষকেও সেটা জোরজবরদস্তি করে মেনে নিতে হবে। কাজেই আপনারা যা বলেছেন তা বিভ্রান্তিকর। অ্যালোপ্যাথি চিকিৎসা ব্যবস্থা ছাড়া হোমিপ্যাথি এবং ইউনানি চিকিৎসা ব্যবস্থা রয়েছে যেখানে আপনাদের টাকা দিতে হয়। হোমিওপ্যাথি, ইউনানি, আয়ুর্বেদের মাধ্যমে কিছু কিছু কাজ হচ্ছে এটা আমি স্বীকার করি। কিন্তু প্রত্যেকটি হাসপাতালে কি অবস্থা চলছে। ঔষধ, পথ্য এবং অন্যান্য দিক থেকে রোগীরা কি অবস্থায় আছে দেখেছেন কি? আপনাদের বেডের পেছনে যে খরচ হয় সেটা ধরলে দেখা যাবে অন্যান্য দিকে খরচ করার মতো আপনাদের আর কিছু থাকেনা। এবং সেদিন আমরা দেখলাম, আমি অবশ্য শুনেছি, দেখিনি মন্ত্রী মহাশয় আমাদের হাসপাতালে এসেছিলেন। জমিতে এত রোগী ছিল যে, উনি ভিতরেই ঢুকতে পারলেন না। এটা সত্যি, কি মিথ্যা জানি না। তবে আমাদের মফস্বল হাসপাতাল এইরকমভাবেই চলছে। আর আমাদের ডাক্তারবাবুরা রোগীর কাছ পর্যন্ত এগোতে পারেন না, দূর থেকেই দেখতে হয়, যদি সেখানে ঢোকার ব্যবস্থা না থাকে। ফলে ডাক্তারের উপর চাপ সৃষ্টি হয়। ওখানে ডাক্তারদের মধ্যে কোনও কো-অর্ডিনেশন নেই। এক ডাক্তারবাবু মরিবান্ড পেশেন্ট দেখে গেল। আর একজন ডাক্তার হয়ত একটু পরে তার ধারের কাছ দিয়ে যাচ্ছিল, তখন পেশেন্ট পার্টি তাকে দেখে বললেন একটু দেখে যান। তাকে জিজ্ঞাসা করলেন, কি দেখলেন? তিনি বললেন অক্সিজেন কখন দিল? আর একটু আগে দিলে ভাল হত। তাতে রোগী পার্টি খেপে গেল। তাহলে দিলই যখন আগে কেন দিল না? মারপিট শুরু হয়ে গেল। এইসব ব্যাপার চলছে। ডাক্তারদের মধ্যে কো-অর্ডিনেশন না থাকায় প্রত্যেকটি জায়গায় এইসব ব্যাপার চলছে। একজন ডাক্তার আর একজনের নামে বলছে, এইগুলি কে দেখবে? সি.এম.ও.এইচ., ডি.এম.ও. কিসের জন্য আছে? এরা দেখছি ওদের তল্পিবাহক হয়ে আছে। সভাধিপতির তল্পিবাহক হয়ে আছে। আমাদের জেলায় চাকরির ক্ষেত্রে দেখছি সিলেকশন কমিটি নেই। সি.এম.ও.এইচ., ডি.এম.ও. কেউ নয়। এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে তার কাছে নাম এলো, তিনি তার কাছে রেখে দিলেন ৬ মাস, তারপর টাকায় ডাকা হয়, এটা সবাই বুঝতে পারেন। খোলা মেলা না করলেই ভাল, টাকাটা বুঝতে পারবেন। এইভাবে প্রশাসন চলছে। প্রশাসনকে আপনি শক্ত করুন। অ্যাডমিনিস্ট্রেশন শক্ত করা দরকার এবং প্রত্যেক হাসপাতালে যাতে ঠিক ঠিক ভাবে প্রশাসন চলে সেটা দেখতে হবে। আপনার সদিচ্ছা আছে। কিন্তু সেটা যদি ঠিকমতো না চলে তাহলে আদারওয়াইজ ২২২ কোটি কেন, হাজার কোটি টাকা দিলেও কোনও কিছু হবেনা। তাই এই ২২২ কোটি টাকা বিকলাঙ্গের পিছনে খরচ না করে যে জায়গায় খরচ করা দরকার সেই জায়গাতেই ঠিক ঠিকভাবে খরচ করুন। আপনি যে টাকার কথা বলছেন এটা শুধু খাতা কলমেই থাকল ঠিক জায়গায় পৌঁছল না, এটার কোনও মানেই হয় না। পুরুলিয়ার বহু গ্রামে ডাক্তার নেই, যেখানে হেলথ সেন্টার পড়ে আছে। সেখানে ডাক্তার নেই, দরজা জানালা খুলে নিয়ে গেছে। আমি আগেও বলেছি, আবার বলছি দু-বছর আগে আমাদের মন্ত্রী বলেছিলেন পুরুলিয়ায় একটা হাসপাতাল বিল্ডিং হবে। আজ পর্যন্ত হাসপাতাল বিল্ডিং-এর কিছুই দেখতে পাওয়া যায় নি। শুনতে পাই এইবার হবে। কিন্তু কি হচ্ছে, সেটা পরিষ্কার করে বলুন, তাহলে আমরা বুঝতে পারব। আপনার টেনিওরে হবে তো? আমি আবার জিজ্ঞাসা করছি আপনার টেনিওরে হবে তো?

আপনার টেনিওরে হবে কি হবে না, সেটা শুনিয়ে দিন। আপনার বাজেটে কিছুই হচ্ছে না, শুধু কথার কথা হচ্ছে এবং হাওয়ায় কিছু কিছু ভেসে আসছে তাতে কাজ কিছু হচ্ছে না। তাই যে বাজেট প্রস্তাব চেয়েছেন সেটাকে আমি সমর্থন করতে পারছি না। আমাদের কাট মোশন সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মিঃ ডেপুটি স্পিকার, স্যার, আই রাইজ অন এ পয়েন্ট অব অর্ডার। স্যার, আমাদের বিধানসভার মাননীয় সদস্য সুকুমারবাবু ক্ষোভের সঙ্গে হাসপাতালের কথা বলেছেন। সেইজন্য আমি আপনাকে দুঃখের সঙ্গে বলছি ওর ওখানে হাসপাতাল না হোক মন্ত্রী মহাশয়ের টাকে একটা টুপি চাপা পড়েছে। হাসপাতাল না হোক, একটা কিছু তো হয়েছে।

**শ্রী অনিল মুখার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমারও একটা পয়েন্ট অব অর্ডার আছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একটু আগে মিঃ সত্য বাপুলীর দলের লোক'ই বক্তব্য রাখলেন। ওদের দলের লোকই যেখানে বক্তব্য রাখলেন, কি করে সেখানে পয়েন্ট অব অর্ডার হয়?

**মিঃ স্পিকার ঃ** দেয়ার ইজ নো পয়েন্ট অব অর্ডার। নাউ আই কল আপন শ্রী উমাকান্ত রায়।

[7-45 — 7-55 P.M.]

**শ্রী উমাকান্ত রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, স্বাস্থ্য দপ্তরের যে ব্যয়বরাদ্দের দাবি আজ এই সভায় মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয় উপস্থিত করেছেন তা সমর্থন করে আপনার মাধ্যমে এই সভায় কয়েকটি কথা বলছি। স্যার, খাদ্য, বস্ত্র, বাসস্থানের পরই আসে স্বাস্থ্য। বর্তমানে খাদ্য, বস্ত্র, বাসস্থানের ব্যাপারে যথেষ্ট অগ্রগতি হলেও স্বাস্থ্যের ক্ষেত্রে একেবারেই হয়নি। জনসাধারণের মৌলিক চাহিদাগুলির মধ্যে খাদ্য, বস্ত্র, বাসস্থানের পরেই আসে স্বাস্থ্য। এই স্বাস্থ্যের কথাটা একটু অন্যরকম। প্রতি বিধানসভার বাজেট অধিবেশনে রাজ্যের স্বাস্থ্য বিভাগের কাগজের হিসাব-নিকাশ হয়। বহু অভিযোগ ওঠে তার উত্তর ও দেওয়া হয়। অভিযোগ এবং উত্তর আমার মনে হয় সবই সত্য। তাই বাজেট অধিবেশন শেষ হলে আবার পুরানো চালে চলে স্বাস্থ্য বিভাগ। জনস্বাস্থ্য রক্ষায় প্রকৃত কোনও সমাধান হয়নি। হাসপাতালগুলি যেন কায়েমি স্বার্থের বাস্তুঘুঘুদের আড্ডাখানা হয়ে উঠেছে। এটা না হয় কংগ্রেসি শাসনের কুফলের জের হিসাবে চলে আসছে। কংগ্রেসিরা মানুষকে মানুষ বলে মনে করেন না, শোষণ করার জন্য বাঁচিয়ে রাখতে যেটুকু করার সেইটুকু করবে। তার বেশি সে করেও নি। কিন্তু আমরা কি তার পরিবর্তন করতে পারিনা? কেন আজ এখান থেকে আওয়াজ উঠবে না স্বাস্থ্যকে জাতীয়করণ করার সব মিলিয়ে কংগ্রেসি আমল থেকে গ্রামে এবং শহরে হাসপাতাল ও স্বাস্থ্য কেন্দ্রগুলিতে শয্যা সংখ্যা বেড়েছে কিন্তু তা সত্ত্বেও সাধারণ মানুষ কেন স্বাস্থ্য বা চিকিৎসার সুযোগ থেকে বঞ্চিত হচ্ছেন? এখানে সরকারি এবং বিরোধীদলের বন্ধুরা সরকারি কর্মচারিদের দুর্নীতি থেকে আরম্ভ করে নানান কথা বলে গিয়েছেন, আমি সে সব বিষয়ে না গিয়ে শুধুমাত্র একটি বিষয়ের কথা বলছি। সাধারণভাবে কেন্দ্রীয় সরকারের কৃপায় ম্যালটিন্যাশনাল ঔষধ কোম্পানিগুলি দিনের পর দিন ঔষধের দাম বাড়িয়ে চলেছে যা সাধারণ

মানুষের নাগালের বাইরে। কংগ্রেস সরকার এতদিন ধনিকের স্বার্থে গরিব মানুষের কথা ভাবেনি। কিন্তু আমাদের বামফ্রন্টের আমলে কি তার পরিবর্তন হয়েছে? আমরা কি কোনও নতুন পথের সন্ধান দিতে পেরেছি? এই বিভাগে যে সমস্ত টাকা খরচ হয় তার পরিমাণ নেহাত কম নয়। সেখানে মোটামুটি একটা হিসাব করলে দেখা যাবে কেন্দ্রীয় সরকার একটা টাকা দেন, রাজ্য সরকার একটা টাকা খরচ করেন, ই.এস.আই-এর কিছু টাকা আসে, কেন্দ্রীয় সরকার তার কর্মচারিদের জন্য মেডিক্যাল অ্যালাউন্স দেন ও তাদের আন্ডারটেকিং-এর জন্য মেডিক্যাল খরচ করেন, রাজ্য সরকার তার কর্মচারি ও আন্ডারটেকিংগুলির জন্য মেডিক্যাল খরচ করেন, ব্যক্তিগত মালিকানাধীন সংস্থাগুলি তাদের শ্রমিক কর্মচারিদের জন্য মেডিক্যাল খরচ করেন। আমার মনে হয় এগুলিকে একত্রিত করে সমগ্র জনসাধারণের স্বাস্থ্যের জন্য স্বাস্থ্যকে জাতীয়করণ না করেও একটি মাস্টার প্ল্যান করলে ভাল হয়। মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয়কে এই বিষয়টি বিবেচনা করার জন্য অনুরোধ জানাচ্ছি। যাদের বার্ষিক আয় ১০ হাজার টাকার মতন বা তার চেয়ে কম তাদের বিনা পয়সায় চিকিৎসার ব্যবস্থা করতে হবে, যাদের বার্ষিক আয় ১০ হাজার টাকার উপরে কিন্তু ১৫ হাজার টাকার কম তাদের চিকিৎসার জন্য অর্ধেক পয়সা দিতে হবে, যাদের বার্ষিক আয় ১৫ হাজার টাকার উপরে তারা যেখানে খুশি দেখাতে পারেন বা সরকারি উদ্যোগে প্রতিষ্ঠিত হাসপাতালগুলিতে নির্ধারিত ফিস দিয়ে দেখাতে পারেন। এদের সকলের জন্য মেডিক্যাল কার্ড ব্যক্তি বা পরিবারগতভাবে দিতে হবে। বিভিন্ন স্থানে সরকারি সহায়তায় ডাক্তারদের ব্যক্তিগত উদ্যোগে হেলথ ক্লিনিক ও নার্সিং হোম খোলার আইন তৈরি করতে হবে এবং এই কার্ড হোল্ডাররা ঐসব স্থানে দেখাবেন। তারজন্য সরকারের কাছ হতে পারিশ্রমিক ও অন্যান্য খরচ পাবেন। যেকোনও ক্লিনিকের কার্ড হোল্ডাররা যখন খুশি দেখাতে পারবেন। জেলায় জেলায় ব্লাড ব্যাঙ্কের ব্যবস্থা করতে হবে। স্যার, এই কথা বলে স্বাস্থ্য বাজেটকে সমর্থন করে শেষ করছি।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজ এই সভায় মাননীয় স্বাস্থ্যমন্ত্রীদ্বয় স্বাস্থ্যখাতের যে ব্যয়বরাদ্দের দাবি রেখেছেন তার উপরে আমাদের কাট মোশনগুলির প্রতি সমর্থন জানিয়ে আমার বক্তব্য পেশ করছি। স্যার, মাননীয় স্বাস্থ্যমন্ত্রীরা যেসব নীতি নির্ধারণ করছেন সেগুলি কিভাবে এবং কতটা কার্যকরি হচ্ছে তা দেখার প্রয়োজন রয়েছে। ১৯৮২ সালের ৮ই জুন, শিক্ষক চিকিৎসকদের মধ্যে যারা প্র্যাকটিসিং তাদের ব্যাপারে রাজ্য সরকার যে প্রকল্প গ্রহণ করেছিলেন তা হাইকোর্টের বিচারাধীন ছিল, বর্তমানে সেটার অবস্থা কি তা আশাকরি মন্ত্রী মহাশয়রা জানাবেন। গ্রামীণ স্বাস্থ্যকেন্দ্র এবং হাসপাতালগুলি স্থাপনের ব্যাপারে নীতি পুনঃনির্দ্ধারণের কথা আপনি বলেছিলেন। সেই পরিপ্রেক্ষিতে এর আসন সংখ্যা বাড়ানোর কথা ছিল কিন্তু তা হলনা। সেখানে বিভিন্ন হাসপাতাল-এর ডেভেলপমেন্ট হবে, সেগুলি কি অবস্থায় আছে, স্বাস্থ্য কেন্দ্রগুলি, গ্রামীণ হাসপাতালগুলি কি অবস্থার মধ্যে রয়েছে সেটা আশাকরি আপনি জানাবেন। তারপরে মেডিক্যাল এডুকেশনের ব্যাপারে অটোনমাস ইনসটিটিউশনগুলিতে পোস্ট গ্র্যাজুয়েট শিক্ষার ব্যাবস্থা করার কথা ছিল, সেটার কি হল? সেটা কি অবস্থায় আছে মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন। আমরা দেখছি যে কলকাতা বিশ্ববিদ্যালয়ের অধীনস্ত এবং সেখানকার অভিজ্ঞতা সম্পন্ন লোক নিয়ে যে টাস্ক ফোর্স কনস্টিটিউট করার কথা বলা হয়েছিল সেটার কি হল? রাজ্য সরকারের স্বাস্থ্য দপ্তর থেকে

[7-55 — 8-05 P.M.]

ক্রমাগত যেসব আশ্বাস দেওয়া হচ্ছে সেগুলি কিন্তু পূরণ করতে পারছেন না। এই দিকে আপনার লক্ষ্য রাখা দরকার। গ্রামাঞ্চলের বিভিন্ন জায়গায় আজকে যে অবস্থার সৃষ্টি হয়েছে সেকথা অন্যান্য মাননীয় সদস্যরা বলেছেন। আজকে হাসপাতালের শয্যা সংখ্যা বাড়ানো দরকার। গ্রামীণ স্বাস্থ্য কেন্দ্রগুলির ডেভেলপমেন্ট না করার জন্য বহু জায়গায় ক্ষতিগ্রস্ত হচ্ছে। সাবসিডিয়ারি বলুন, প্রাইমারি বলুন, আর সাব-সেন্টার বলুন, যেগুলি ঝড়ে নষ্ট হয়ে গেছে সেগুলি দীর্ঘদিন ধরে মেরামত হচ্ছে না, সংস্কার করা হচ্ছে না এবং তার ফলে সেগুলি একটা দুরবস্থার মধ্যে চলে যাচ্ছে। মাননীয় সদস্যরা বলেছেন যে সেখানে পি.ডব্লিউ.ডি'র সঙ্গে কো-অর্ডিনেশনের অভাব দেখা দিয়েছে। এই ব্যাপারে রাজ্য সরকারের স্বাস্থ্য দপ্তর যে টেন্ডার দিচ্ছে সেটা পি.ডব্লিউ.ডি কার্যকরি করছে না। এগুলি আপনার লক্ষ্য রাখা দরকার। বাঁকুড়া জেলার ২ নং ব্লকে নড়রা হেলথ সেন্টার, সাবসিডিয়ারি হেলথ সেন্টারের সংস্কার করার কথা ছিল, সেজন্য টাকাও মঞ্জুর করা হয়েছে কিন্তু কোনও কার্যকরি ব্যবস্থা গ্রহণ করা হয়নি। রামপুরহাট হাসপাতালের শয্যা সংখ্যা ২৫০ জন করার জন্য অর্ডার দেওয়া হয়েছিল কিন্তু সেটাও কার্যকরি করা হলনা। কাজেই এইভাবে যে আশ্বাসগুলি দেওয়া হচ্ছে সেগুলি কিন্তু কার্যকরি করা হচ্ছে না। এগুলির প্রোপোজাল থাকা সত্ত্বেও কেন হচ্ছে না সেটা আমরা বুঝতে পারছি না। জলপাইগুড়ির আমগুড়িতে বারপাটিয়ায় নুতন উপস্বাস্থ্য কেন্দ্র খোলার কথা ছিল। সেটা কি অবস্থায় আছে আমরা বুঝতে পারছি না। আজকে হোমিওপ্যাথি বলুন, আর আয়ুর্বেদী বলুন, যে সমস্ত প্রোপোজাল নেওয়া হচ্ছে সেগুলি কার্যকরি হচ্ছে না। বীরভূম জেলার তারাপুর প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রে হোমিওপ্যাথি চিকিৎসা সেন্টার করার কথা ছিল, আমরা দেখছি সেটাও হচ্ছে না। পান্ডুয়াতে প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রকে গ্রামীণ হাসপাতালে রুপান্তরিত করার কথা ছিল সেটাও কার্যকরি হলনা। এই যে অবস্থা চলছে, এগুলি কেন কার্যকরি হচ্ছে না, এর পিছনে বাধা কোথায়, কেন হচ্ছে না তার ক্লু আপনাকে বের করতে হবে। এগুলি কার্যকরি করার ক্ষেত্রে প্রতিবন্ধকতা কোথায় হচ্ছে সেটা দেখতে হবে। আমরা দেখছি যে এই ধরনের প্রবণতা ক্রমশই বেড়ে যাচ্ছে। বিভিন্ন হাসপাতালে শান্তি রক্ষার জন্য স্বাস্থ্য দপ্তর থেকে একটা ব্যবস্থা করা হয়েছিল। মেডিক্যাল কলেজ অ্যান্ড হসপিটাল-এ ৭টি প্রাক-স্নাতক সিকিউরিটি অফিসারের পদ সৃষ্টি করার জন্য স্বরাষ্ট্র দপ্তরের পুলিশ বিভাগের সঙ্গে লেখালেখি চলছিল। সেই ব্যাপারে কি হল, সেটা কেন কার্যকরি হচ্ছে? সেটা কোথায় গিয়ে আটকে গেছে, কোথা থেকে বাধা আসছে সেটা দেখা দরকার। এইভাবে বিভিন্ন জায়গায় হসপিটাল, তার সঙ্গে স্টাফ, ডাক্তার, নার্স জি.ডি.এ ইত্যাদি সমস্ত বিষয়ে একটা অব্যবস্থার মধ্যে রয়েছে। তারপরে অ্যাকোমডেশন অব নার্সের কথা বলা হয়েছে। অ্যাডমিটেড কোয়েশ্চেন নং ৬৭৮, ডেটেড ২৩.৯.৮২ সালে বলেছিলেন যে Preliminary step taken in some cases but work has not progressed upto expectation. District authorities were told to make arrangements in rented houses. মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই ব্যাপারে আপনারা যে সাজেশন দিয়েছিলেন রেন্টেড হাউজের কথা বলেছেন, আপনারা বলেছিলেন the number of running receiving blood banks is 28 out of 49 approved, 7 sub-divisional hospital are covered out of 24 approved. Additional by Chandannagar is under consideration এই কটি কথা আপনারা

বলেছিলেন অনেক দিন আগে। এইগুলোর অবস্থা কি? আজকে এইগুলো সম্পর্কে জানার প্রয়োজন আছে। গ্রামীণ পানীয় জল সরবরাহ প্রকল্প যা নিয়েছেন, ১৯৯১ সালের মধ্যে গ্রাম বাংলায় পানীয় জল সরবরাহ করবেন এবং বিভিন্ন হাসপাতাল এবং হেলথ সেন্টারগুলোতে পানীয় জল সরবরাহ করবেন, এই পরিকল্পনা আছে। এখনও সেই পরিকল্পনাগুলো কোথাও কার্যকরি হয়নি বা কোনও কোনও জায়গায় হাফ ডান অবস্থায় রয়েছে। কো-অর্ডিনেশনের অভাবেই এই অবস্থা ঘটছে। জনস্বাস্থ্য বিভাগের সঙ্গে হেলথ ডিপার্টমেন্টের কো-অর্ডিনেশনের অভাবের জন্য এই অবস্থা হচ্ছে। যারজন্য কাজগুলো ঠিকমতো পর্যায়ে এসে পৌঁছয়নি। গ্রামীণ জল সরবরাহ প্রকল্প বহু জায়গায় হাফ ডান অবস্থায় পড়ে রয়েছে। আজকে আমরা দেখতে পাচ্ছি, এই পানীয় জলের জন্য যে মাস্টার প্ল্যান প্রণয়ন করে ভারত সরকারের কাছে পাঠাবার কথা ছিল, সে বিষয়ে বাজেট ভাষণে ২০/৯/৮২ সালে মন্ত্রী মহাশয় এই হাউসে বলেছিলেন, সেই মাস্টার প্ল্যান প্রণয়ন করা হয়েছে কি না, এবং তা ভারত সরকারের কাছে পাঠানো হয়েছে কি না মন্ত্রী মহাশয় তার বক্তব্যের মাধ্যমে বলবেন। আমরা দেখতে পাচ্ছি শ্রমিকদের সঙ্গে যুক্ত, কয়লা খনি অঞ্চলগুলিতে জল সরবরাহ করার যে পরিকল্পনাগুলো আছে, বিশেষত ১২৪টি গ্রামে এবং ১৪৩টি কয়লা খনি অঞ্চলে যদি এই প্রকল্পের কাজ শেষ হত তাহলে ঐ অঞ্চলগুলো উপকৃত হত। কিন্তু সেই পরিকল্পনা হাফ ডান অবস্থায় পড়ে রয়েছে। কুষ্ঠ রোগীদের সম্পর্কে যে ঘোষণা করেছেন, যে কুষ্ঠ রোগ ছোঁয়াচে নয়, এখনও কিন্তু জনসাধারণের মধ্যে সেই স্টিগমা এখনও পর্যন্ত থেকে গেছে। আপনারা যদিও প্রচার করছেন বিভিন্ন অর্গানাইজেশনের মাধ্যমে, কিন্তু আজ পর্যন্ত যে স্টিগমা রয়েছে যার ফলে এখনও পর্যন্ত কুষ্ঠ রোগীদের খুব আমরা সম্মান দিতে পারছি না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আয়ুর্বেদ শিক্ষা সম্পর্কে যেসব ব্যবস্থা গ্রহণ করেছেন, এই শিক্ষার আরও সম্প্রসারণ প্রয়োজন। এই আয়ুর্বেদ হাসপাতালের জন্য যে অ্যাম্বুলেন্স আছে, তা খারাপ হয়ে আছে। এই আয়ুর্বেদ পদ্ধতির যে মর্যাদা দেওয়া দরকার, সেই মর্যাদাগুলো কলকাতার উপর যে আয়ুর্বেদ কলেজ আছে, তার যেসব ছাত্রছাত্রী আছে, তারা তা পাচ্ছে না, তাদের নানারকম অসুবিধা আছে, আপনারা যা চেষ্টা করছেন করুন, উপরন্তু তাদের একটু মর্যাদা দিন। এই ব্যাপারে বলি, এই আয়ুর্বেদ কলেজের যিনি প্রধান কবিরাজ, যিনি ওখানে প্রধান হয়েছে, তার নামকরণ করা হয়েছে প্রধান কবিরাজ, এই প্রধান কবিরাজ নামটাকে যদি কোনওরকমে অন্য কোনও নামকরণ করা যায়, কারণ এই নামকরণের জন্য ডাক্তারবাবুর মনের মধ্যে একটা অসুবিধার সৃষ্টি হয়েছে। অতএব মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই কথা বলে, আমার কাট মোশনগুলোকে সমর্থন জানিয়ে এবং বাজেট বরাদ্দের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ মুর্তাজা হোসেন ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীদ্বয় স্বাস্থ্য খাতের যে ব্যয়বরাদ্দের দাবি এখানে পেশ করেছেন তাকে আমি পূর্ণ সমর্থন করে দু'একটি কথা বলতে চাই। স্বাস্থ্য এবং চিকিৎসা, এই দুটি আমাদের সকলের কাম্য। আমরা জানি স্বাস্থ্য এবং ভাল চিকিৎসা পেতে হলে তিনটি জিনিসের প্রয়োজন। একটা হচ্ছে, সুসংহত স্বাস্থ্য নীতি; আর একটা হচ্ছে, সুসংহত ভেষজ নীতি এবং সর্বশেষ হচ্ছে, আর্থিক বরাদ্দ বৃদ্ধি। আমরা জানি স্বাস্থ্য এবং ভেষজ নীতি রাজ্য সরকার এবং কেন্দ্রীয় সরকারের যৌথ-উদ্যোগে গৃহীত হয়। কিন্তু আমরা আশ্চর্যের সঙ্গে লক্ষ্য করছি যে, স্বাধীনতার দীর্ঘ ৩৮/৩৯ বছর

পরেও গোটা ভারতবর্ষের মানুষের জন্য কেন্দ্রীয় সরকার কোনও সুসংহত ভেষজ এবং স্বাস্থ্য নীতি গ্রহণ করতে পারেন নি। আর্থিক ব্যয়বরাদ্দের দিকে লক্ষ্য করলেও আমরা আশ্চর্য হয়ে দেখি যে বিগত কয়েক বছর ধরে সারা ভারতবর্ষে স্বাস্থ্য খাতে যে পরিমাণ অর্থ খরচ করা হচ্ছে, অনুরূপ পরিমাণ টাকা শুধু মাত্র পশ্চিমবাংলাতেই বামফ্রন্ট সরকার স্বাস্থ্য খাতে ব্যয় করছেন। আমরা আরও লক্ষ্য করছি যে, বিগত কংগ্রেস আমলের চেয়ে বর্তমানে স্বাস্থ্য খাতে ব্যয়-বরাদ্দের পরিমাণ প্রতি বছর বহুগুণ বৃদ্ধি পাচ্ছে। আমরা দেখেছি ১৯৭৬-৭৭ সালে স্বাস্থ্য খাতের ব্যয়-বরাদ্দ ছিল ১০৩ কোটি টাকা, ১৯৮৩-৮৪ তা বৃদ্ধি পেয়ে হয়েছিল ২০২ কোটি ৮ লক্ষ্য টাকা। অর্থাৎ বামফ্রন্ট আমলে কংগ্রেস আমলের চেয়ে ব্যয়-বরাদ্দের পরিমাণ বৃদ্ধি পেয়ে ডবল হয়েছিল। আর এ বছর তা আরও বেড়ে হয়েছে ২২৩ কোঁটি টাকা। অবশ্য আমরা জানি স্বাস্থ্য খাতের ব্যয়-বরাদ্দের পরিমাণ যদি না বাড়ানো হয় তাহলে ভাল চিকিৎসার আশা করা যায় না। এ ছাড়াও আমরা যদি আরও লক্ষ্য করি, তাহলে দেখব যে, আমাদের যে সেন্ট্রাল মেডিক্যাল স্টোর আছে সেখান থেকে কংগ্রেস আমলে ১৯৭৬-৭৭ সালে ৭ কোটি ৩০ লক্ষ টাকার ওষুধ সরবরাহ করা হয়েছিল। বামফ্রন্ট আমলে ১৯৮২-৮৩ সালে সেখান থেকে ১১ কোটি ৫৫ লক্ষ টাকার ওষুধ সরবরাহ করা হয়েছে। এর থেকেই বোঝা যাচ্ছে যে, পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার স্বাস্থ্য খাতের বিভিন্ন ক্ষেত্রে ক্রমাগত আর্থিক ব্যয়-বরাদ্দ বৃদ্ধি করে চলেছেন। এর ফলে কলকাতায় আমাদের যে পাঁচটি প্রধান মেডিক্যাল কলেজ আছে সেগুলিতে ওষুধ এবং যন্ত্রপাতি ক্রয় বাবদ কংগ্রেস আমলের শেষ বছরে ১৯৭৬-৭৭ সালে খরচ করা হয়েছিল ৩ কোটি ৩০ লক্ষ টাকা। আর বামফ্রন্ট আমলে ১৯৮২-৮৩ সালে সে বরাদ্দের পরিমাণ বৃদ্ধি করে ডবল করা হয়েছিল, ৬ কোট ২৩ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছিল। আমরা আরও লক্ষ করছি যে, এ ক্ষেত্রেও বামফ্রন্ট সরকার বরাদ্দের পরিমাণ প্রতি বছরই বৃদ্ধি করে চলেছেন। নিশ্চয়ই সাধারণ মানুষের স্বাস্থ্য এবং চিকিৎসার দিকে লক্ষ্য রেখে এই বরাদ্দের পরিমাণ বৃদ্ধি করা হচ্ছে। যেমন ব্যয়-বরাদ্দ বৃদ্ধি করা দরকার তেমন সুসংহত স্বাস্থ্য নীতি গ্রহণ করা দরকার। পশ্চিমবঙ্গে যখন বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসেন, ঠিক তার কিছুদিন আগে পর্যন্ত সারা দেশে জরুরি অবস্থা চলছিল। আমরা দেখেছিলাম জরুরি অবস্থার সময় সারা দেশের সঙ্গে পশ্চিমবঙ্গেরও ডাক্তারদের অধিকার কেড়ে নেওয়া হয়েছিল, এমন কি শুধু ডাক্তারদেরই নয়, স্বাস্থ্য বিভাগের বেশকিছু কর্মচারিরও জরুরি অবস্থার সময়ে স্বাধীনতা হরণ করা হয়েছিল। বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার সঙ্গে সঙ্গেই তাদের সকলকে তাদের স্বাধীনতা ফিরিয়ে দিয়েছেন। অবশ্য এটা আমরা প্রতিটি ক্ষেত্রেই লক্ষ্য করছি। এখানে বিরোধী দলের সদস্যদের মধ্যে আমার একজন বন্ধু আছেন যিনি আমি যখন ছাত্র ছিলাম তখন ছাত্র ছিলেন। তিনি নিশ্চয়ই জানেন ১৯৭১-৭২ সালে আমরা যখন ছাত্র ছিলাম তখন রাজ্যের প্রতিটি মেডিক্যাল কলেজে যারা ইন্টার্নি ছিলেন তাদের ১৯২ টাকা করে ভাতা দেওয়া হত। এবং পরবর্তীকালে সেটা কিছু বাড়িয়ে ২৭৫ টাকা করা হয়েছিল। অথচ বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর তাদের সীমাবদ্ধ আর্থিক ক্ষমতার মধ্যেও ২৭৫ টাকা থেকে সে ভাতার পরিমাণ বাড়িয়ে বাড়িয়ে ৪৫০ টাকায় এনে হাজির করা হয়েছে। মানুষকে চিকিৎসার সুযোগ সুবিধা দেবার জন্যই এই ভাতা বা বৃত্তির পরিমাণ বৃদ্ধি করা হয়েছে। এছাড়া ভারতবর্ষের মধ্যে বোধ হয় আর কোথাও নেই যেখানে ইনটার্নশিপ করার পর ১ বছরের জন্য হাউস-স্টাফ করা হয়। পশ্চিমবাংলায় ১ বছরের জন্য

[8-05 — 8-15 P.M.]

হাউস-স্টাফশিপের ব্যবস্থা করা হয়েছে। এছাড়া সিনিয়র হাউস-স্টাফদের ক্ষেত্রে বৃত্তি ৫০০ টাকা থেকে সাড়ে ৬০০ টাকা করা হয়েছে এবং জুনিয়র হাউস স্টাফদের ক্ষেত্রে ৪০০ টাকা থেকে ৬০০ টাকা করা হয়েছে। নার্সদের ক্ষেত্রে যোগ্য মর্যাদা দেবার চেষ্টা করা হয়েছে। এছাড়া ডাক্তাররা আজকে যারা বড় বড় কথা বলছেন, ঐ কংগ্রেসিদের সময়ে মাহিনা পেত ১ হাজার টাকা আর বামফ্রন্ট সরকার তার সীমিত ক্ষমতার মধ্যেও তাদের মাহিনা ১৭০০ টাকা স্টার্টিং পেমেন্ট দেবার ব্যবস্থা করেছেন। এখানে কয়েকজন সদস্য বলছেন যে ডাক্তাররা তাদের কাজ করছেন না। আমি তাদের কাছে একটি প্রশ্ন রাখতে চাই, তারা কাজ করছেন না বলে কি এটা বাজেট বরাদ্দর মধ্যে পাশ হবে? আমি বলব, ডাক্তারদের এবং আমাদের যে মানসিকতা সেই মানসিকতার পরিবর্তন করা দরকার। অনেক সদস্য বলেছেন যে ডাক্তাররা হাসপাতালে চাকরি করছেন, কিন্তু অধিকাংশ সময়ে তারা বাইরের রোগী নিয়ে ব্যস্ত থাকেন। আমার প্রশ্ন এটা কি বাজেট বারদ্দের মধ্যে আসবে? সুতরাং এই যে আমাদের মানসিকতা সেই মানসিকতার পরিবর্তন দরকার। এছাড়া আমরা দেখছি কি? মেডিক্যাল স্টুডেন্টদের ক্ষেত্রে অ্যাকাডেমিক রিভিউ নিয়মিত করা হয়েছে, গ্রেডেশন তালিকা প্রস্তুত করা হয়েছে। ফলে হাসপাতালের ম্যানেজমেন্টের ক্ষেত্রে যে হেলথ অ্যাসোসিয়েশন আছে, ইন্ডিয়ান মেডিক্যাল অ্যাশোসিয়েশন আছে তার সদস্য নেওয়া হয়েছে। এছাড়া আরও দেখছি কি, পশ্চিমবঙ্গ সরকার তার সীমিত ক্ষমতার মধ্যেও বেশ কিছু জীবন-দায়ী ওষুধ ট্যাক্স ফ্রি করেছেন এবং ভারতবর্ষের মধ্যে অন্যান্য রাজ্যে যেখানে ওষুধের উপর যে ট্যাক্স ৭ পারসেন্ট সেটা আমাদের এখানে ৪ পারসেন্ট করা হয়েছে। পশ্চিমবঙ্গ সরকারের যে সুসংহত স্বাস্থ্য নীতি এগুলি তারই উদাহরণ। এছাড়া আর কয়েকটি কথা সংক্ষেপে বলতে চাই, আমাদের যে ভেষজ নীতি সেই ভেষজ নীতির ক্ষেত্রে দেখছি মহকুমা স্তর পর্যন্ত ড্রাগ কনট্রোল ইউনিট হয়েছে, সেখানে ইন্সপেক্টর নিয়োগ করা হয়েছে। এই সমস্ত বিশ্লেষণ করলে দেখা যাবে বর্তমান বামফ্রন্ট সরকারের স্বাস্থ্যমন্ত্রী মহাশয় যে ব্যয়-বরাদ্দ পেশ করেছেন সেটা সম্পূর্ণ সঠিক। তাই আমি এই ব্যয়-বরাদ্দকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**সেখ সিরাজ আলি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ১৯৮৬ সালে বিশ্ব স্বাস্থ্য সংস্থা আহ্বান জানিয়েছেন সমস্ত রাজনৈতিক দল এবং সংগঠন ও ডাক্তারদের যাতে সারা পৃথিবীতে সু-স্বাস্থ্য গঠন হয়। কিন্তু বিগত ৩৯ বছর ধরে কংগ্রেসিরা ভারতবর্ষের মধ্যে মানুষের ভিতরে যে কু-অভ্যাস সৃষ্টি করিয়েছেন এবং আগে সাম্রাজ্যবাদি বৃটিশ গভর্নমেন্ট সেই কু-অভ্যাস এখন পর্যন্ত কাটিয়ে উঠতে পারছে না। তার কারণ হচ্ছে এখন পর্যন্ত ভারতবর্ষে শতকরা ৬৬ জন অশিক্ষিত, তার ভিতর শতকরা ৮৮ জন হচ্ছে মহিলা যারা অশিক্ষিত, এদেরই উপর নির্ভর করছে ছেলে-মেয়েদের মানুষ করা, তাদের সু-স্বাস্থ্য গড়ে তোলা এই সমস্ত মা-বোনেদের যদি শিক্ষা দিয়ে চেতনা-সম্পন্ন করে না তোলা যায় তাহলে স্বাস্থ্যমন্ত্রী মহাশয় যতই টাকা বরাদ্দ করুন না কেন সেই টাকায় কোনও উপকার হতে পারেনা। এর একটি উদাহরণ আমি দিতে পারি, মাথা যদি ঠিক না থাকে তাহলে শরীরের যে কোনও অঙ্গ-প্রতঙ্গ সুস্থভাবে চলতে পারেনা। তার কারণ হচ্ছে, আজকে ডাঃ মানস ভুঁইয়া মহাশয় বললেন মানুষের ক্ষতিকারক কিছু ওষুধ ভারতবর্ষে বিক্রি হচ্ছে। আমার প্রশ্ন তার পারমিশন দিচ্ছেন কে? লাইসেন্স

দিচ্ছেন কে? কেন্দ্রীয় উপ-স্বাস্থ্যমন্ত্রী শ্রী এস. কৃষ্ণান তিনি পারমিশন দিচ্ছেন বলেই এইসব ক্ষতিকারক ওষুধ ভারতবর্ষে বিক্রি হচ্ছে। এর সঙ্গে সঙ্গে আমি একটি রিপোর্ট দিচ্ছি তাতে বোঝা যাবে পশ্চিমবাংলা অন্যান্য রাজ্যের চেয়ে কত উন্নত। প্রসবজনিত অবস্থায় যেসব শিশুরা মারা যাচ্ছে তার সংখ্যা উত্তরপ্রদেশে সবচেয়ে বেশি।

উত্তর প্রদেশে এক হাজারের ভিতর ১৫৪ জন মারা যায়, উড়িষ্যায় এক হাজারের মধ্যে ১৩০ জন, রাজস্থানে এক হাজারের মধ্যে ১২২ জন, মধ্যপ্রদেশে এক হাজারের মধ্যে ১২০ জন মারা যায়। এইরকম যখন অবস্থা, এ জন্য বলছি কেন্দ্রীয় সরকার যদি সঠিকভাবে স্বাস্থ্যনীতি পরিচালিত না করেন একটা রাজ্য সরকার সে নীতি সঠিকভাবে পরিচালনা বা কার্যকরি করতে পারেন না। বামফ্রন্ট সরকার সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে যেটুকু করছেন সেটুকুই যথেষ্ট। আজ পশ্চিমবঙ্গে পানীয় জলের ক্ষেত্রে বলুন মানসবাবু বলছেন এখন পর্যন্ত গ্রামে কোনও কোনও জায়গায় পানীয় জলের ব্যবস্থা নেই আমি মানসবাবুকে চ্যালেঞ্জ করে বলতে পারি নিশ্চয় ঐ গ্রামে কংগ্রেসের প্রধান আছে সেজন্য পানীয় জল নেই। আমার সময় কম, সেজন্য মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একটা কথা বলতে চাই। মানসবাবু কিছু উপদেশ দিয়েছেন মাননীয় মন্ত্রী মহাশয়কে, আমি মন্ত্রী মহাশয়কে বলব দয়া করে ঐ উপদেশ গ্রহণ করবেন না, কারণ আপনারা হোমিওপ্যাথি কাউন্সিল তৈরি করেছেন, হোমিওপ্যাথি ডাক্তার তৈরি করার জন্য পরীক্ষার ব্যবস্থা করেছেন। আপনারা এ বছর ১২.৩.৮৬ তারিখে যে পরীক্ষার ব্যবস্থা ভারতীয় বিদ্যাপীঠ, খড়গপুরে করেছিলেন বাঁকুড়া, পুরুলিয়া, হুগলি, নদীয়া সমস্ত জায়গার ছাত্ররা যে পরীক্ষা দিলেন কি দেখা গেল, সেখানে যেসব ছাত্ররা ছাত্র পরিষদ করে তারা নেতৃত্ব দিল যাতে পরীক্ষা না হয়। সেজন্য বলছি যে পরীক্ষা না দিয়ে যদি সার্টিফিকেট দেওয়া হয় তাহলে মানুষ মারার ডাক্তার তৈরি হবে। তাই আমি মন্ত্রী মহাশয় এখানে যে ব্যয় বরাদ্দ এনেছেন তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সেখ ইমাজুদ্দিন ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একটা গুরুত্বপূর্ণ বিষয়, সেটা হচ্ছে এই যে এখানে বড় বড় ইঁদুর ঘুরে বেড়াচ্ছে। যে কোনও মুহূর্তে কামড়ে দিতে পারে। আর একটা কথা, সরকার এধারে যে কোটি কোটি টাকা বরাদ্দ করেছেন তা তো ইঁদুরে খেয়ে নেবে। কাজেই এই ইঁদুর মারবার ব্যবস্থা করুন।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** ইঁদুররা দেখতে এসেছে যে জনসাধারণের প্রতিনিধিরা এখন পর্যন্ত এখানে কি করছেন।

**শ্রী কমলকান্তি গুহ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গ্রামীণ জলসরবরাহের বরাদ্দ আমি যেটা উপস্থিত করেছি সে সম্বন্ধে মাননীয় সদস্যরা কিছুই বলেন নি। মানসবাবু এবং কাশীবাবু সামান্য দু-একটা কথা বলেছেন। আমি বেশি সময় নেব না। এই বিধানসভায় যেদিন স্বরাষ্ট্র দপ্তরের বরাদ্দ নিয়ে আলোচনা হল সেদিন রবিনবাবু তার আলোচনায় শান্তি শৃঙ্খলা রক্ষা প্রসঙ্গে বলেছিলেন মহাভারতের শান্তিপর্বের উল্লেখ করে। শান্তি কোথায় আছে? রবিনবাবু বলেছিলেন যে, যেখানে সালংকারা পুরললনারা নিশ্চিন্তে ঘুরে বেড়াতে পারে সেখানে শান্তি আছে। আমি আজকে সেই একই কথা দিয়ে শুরু করছি যে, গত লোকসভা নির্বাচনের সময় রাজীব গান্ধীকে রাজস্থান, গুজরাটে প্রতিশ্রুতি দিতে হয়েছিল এই বলে, "আমি সমস্ত জায়গায়

জলের ব্যবস্থা করে দেব, আপনারা দয়া করে হাত মার্কায় ছাপ দিন।" পশ্চিমবাংলায় ১৯৭৭ সালের পর একবার বিধানসভার নির্বাচন হয়েছে, দুইবার পঞ্চায়েত নির্বাচন হয়েছে, একবার মিউনিসিপ্যাল নির্বাচন হয়েছে এবং দুইবার লোকসভার নির্বাচন হয়েছে, কিন্তু জ্যোতিবাবু তো দূরের কথা, আমাদের একজন এম.এল.একেও প্রতিশ্রুতি দিতে হয়নি "ভোট দিন, সরকার জলের ব্যবস্থা করবে" বলে।

সেদিন টি.ভিতে একটি ব্যাপার দেখলাম। সেখানে টি.ভির সমস্ত প্রগ্রাম ছাঁটকাট করে, বাংলার শিল্প-সংস্কৃতিকে একেবারে গিলোটিন করে দিয়ে সর্বভারতীয় প্রগ্রামকে আমাদের উপর চাপিয়ে দেওয়া হয়েছে। সেখানে একটি বিষয় ১০ মিনিট সময় নেওয়া হল। বিষয়টা হল রাজস্থানের একটি গ্রামে রাজীব গান্ধী যাচ্ছেন। সেখানে ডি.সি., ডি.এম এবং আরও অনেক কেন্দ্রীয় মন্ত্রী সেখানে উপস্থিত। ব্যাপারটা হল রাজীব গান্ধী সেখানে একটা মার্ক ২ পাম্পের উদ্বোধন করবেন! এমন একটি স্মরণীয় ঘটনা টি.ভিতে ১০ মিনিট সময় নিয়ে সর্বভারতীয় প্রগ্রামে দেখাতে হল! আমাদের এখানে মার্ক ২ পাম্প ২২ হাজার হয়েছে। আজকে এখানে কোনও পঞ্চায়েত প্রধানকে এটা উদ্বোধন করতে বললে প্রধানও যাবেন না, কারণ এখানে এটা একটা ঘটনাই নয়।

[8-15 — 8-25 P.M.]

স্যার, আজকে ওরা পানীয় জল নিয়ে অনেক কথা বলছেন। কাশীবাবুও তার স্বভাবসিদ্ধ ভঙ্গীতে কাট মোশনগুলি এনেছেন, না হলে তার চাকরি থাকবেনা, কারণ এই দায়িত্ব কংগ্রেস পক্ষ তাকে দিয়েছেন। আমি তার সমস্ত ছাঁটাই প্রস্তাবের বিরোধিতা করে বক্তব্য শেষ করছি।

**শ্রী প্রশান্তকুমার শূর** ঃ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় কমলবাবুর মতো আমার বলার কিছু নেই, কারণ কিছু বলেননি। শুধু কিছু সংখ্যাতথ্য দিয়ে আমার বক্তব্য শেষ করব।

স্যার, আমাদের বৃহত্তর কলকাতার বাইরে যে ৭৫টি পৌরসভা আছে, সেই ৭৫টি পৌরসভার মধ্যে ৩০ বছরে কংগ্রেস ৩৪টি পৌরসভায় জল সরবরাহ করেছে। আমরা ৯ বছরে ১৪টির জল প্রকল্প শেষ করেছি। আরও ২১টি পৌরসভা অঞ্চলে জল সরবরাহের কাজ আমাদের এগিয়ে যাচ্ছে এবং অল্প কিছু সময়ের মধ্যে সেগুলোও শেষ হবে। অর্থাৎ আমরা ৯ বছরে ৩৫টি শহরে জল সরবরাহ প্রকল্প চালু করতে যাচ্ছি। আর মাত্র ৬টি শহরে জল সরবরাহ প্রকল্প করা বাকি আছে। তারমধ্যে ২টি শহর বাদুরিয়া এবং রঘুনাথপুর এই দুটি শহরের মধ্যে বাদুরিয়ারটা ফাইনাল হয়ে গেছে এবং রঘুনাথপুরের প্রকল্পটা কেন্দ্রীয় সরকারের কাছে আমরা পাঠিয়ে দিয়েছি। সুতরাং ৪টি শহরে জল সরবরাহ বাকি আছে। কাশীবাবু আর একটা কথা বলেছেন। আমার যে বক্তব্য, তার ৮ প্যারাগ্রাফটা যদি উনি দেখে থাকেন, দেখবেন যে, ১৯৭৭ সালে ইউনাইটেড নেশনের মার-ডেল-প্লাটাতে যে কনফারেন্স হয়েছিল, সেখানে ভারত সরকার অঙ্গীকার করেছিলেন যে, ১৯৮১ থেকে ১৯৯০ এই এক দশকের মধ্যে আমাদের ভারতবর্ষের প্রত্যেকটি গ্রাম এবং শহরের প্রতিটি মানুষকে জল সরবরাহ করবেন যাতে সারা দেশে ১,৩৩২ কোটি টাকার প্রকল্প গ্রহণ করা হবে। আজকে ১০ বছর পেরিয়ে যাচ্ছে। ১৯৮১ থেকে ১৯৯০ সালের মধ্যে এই জল সরবরাহ করবার কথা, কিন্তু খুব দুঃখের সঙ্গে জানাচ্ছি, শহরাঞ্চলে জল সরবরাহ করবার জন্য কেন্দ্রীয়

সরকার একটি পয়সাও দেননি, কিন্তু তা সত্ত্বেও আমরা জল সরবরাহ করে চলেছি। আমি এখানেই শেষ করছি।

**শ্রী রামনারায়ণ গোস্বামী :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি দীর্ঘ সময় ধরে মাননীয় সদস্যদের বক্তব্য শুনলাম। জবাব দেবার সময় অত্যন্ত কম বরাদ্দ করা হয়েছে সেইজন্য আমি বিস্তারিত আলোচনার মধ্যে যাচ্ছি না। প্রথমে আমি একটা ছোট কথা বলে নিই, সেটা হচ্ছে আমাদের দেবপ্রসাদ সরকার আগমার্কা ই.ইউ.সি. বলেছেন ডায়মন্ডহারবারের একজন এম.পি.র ছেলেকে জ্যোতিবাবুর কোটায় ভর্তি করা হয়েছে। হাউসের মধ্যে দাঁড়িয়ে তিনি এই কথা বলে দিলেন। এই ধরনের অসত্য কথা বলে হাউসকে মিসলিড করার কোনও অধিকার ওনার নেই। ডায়মন্ডহারবারে এম.পি-র ছেলে জ্যোতিবাবুর কোটায় ভর্তি হয়নি, জয়েন্ট এনট্রান্স পরীক্ষা দিয়ে স্বাভাবিক নিয়মে সে ভর্তি হয়েছে। এই ভুলটা আমি সংশোধন করে দিচ্ছি জানিনা উনি সংশোধিত হবেন কিনা। হয়ত উনি আবার হাউসে এসে অসত্য কথা বলবেন আমি ২-৩টি প্রশ্ন সম্পর্কে আলোচনা করতে চাচ্ছি। প্রথমত বিরোধী পক্ষের সদস্য এবং আমাদের টেজারী বেঞ্চের কিছু কিছু সদস্য এই কথা মাঝে মাঝে বলে থাকেন যে ডাক্তারের অভাব, ঔষধ-পত্রের অভাব এবং কেউ বলেন অ্যাম্বুলেন্সের অভাব। এই সম্পর্কে শুধু যে বিরোধী পক্ষের মাননীয় সদস্যরা উদ্বিগ্ন তা নয় আমরাও উদ্বিগ্ন। গত ১৬ই আগস্ট মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহসীনা কিদবাইকে আমাদের মুখ্যমন্ত্রী জ্যোতি বসু চিঠি দিয়েছেন এবং সেই চিঠিতে তিনি বলেছেন গ্রামাঞ্চলে স্বাস্থ্যের পরিকাঠামোর সম্প্রসারণ ঘটেছে কিন্তু দুটি হ্যান্ডিক্যাপ্ট থেকে যাচ্ছে একটু অসুবিধা থেকে যাচ্ছে সেটা হচ্ছে ল্যাক অফ ম্যান পাওয়ার, ল্যাক অফ মেডিসিন। ল্যাক অফ মেডিসিনের ক্ষেত্রে তাদের সুপারিশ হল প্রতিটি রাজ্য সরকারের পক্ষ থেকে চিঠি দেওয়া হয়েছে এখন থেকে গ্রামাঞ্চলে যে ঔষধ হসপিটাল এবং স্বাস্থ্যকেন্দ্র থেকে বিলি করা হয় সাধারণ মানুষের জন্য সেটা বন্ধ করুন, ঔষধ দেবেন না, শুধু মাত্র গরিব মানুষকে ঔষধ দিন। আমরা তার জবাবে বলেছি যে আমরা আপনাদের সঙ্গে একমত নয় এবং বলেছি আমাদের গ্রামাঞ্চলে যে সমস্ত রোগী থাকে তারা কেউ টাকা বিড়লার নাতি নয় তারা বেশির ভাগ হচ্ছে পরাণ মুচি, গফুর শেখের আত্মীয়। ফলে গরিবদের মধ্যে থেকে গরিব খুঁজে বের করে ঔষধ দেওয়ার ব্যাপারে আমরা বিশ্বাসী নয়। আমরা ভারত সরকারকে পরামর্শ দিয়েছি বরং উচিত হবে ভারত সরকারের ভারতবর্ষের কয়েক কোটি মানুষের মুখের দিকে তাকিয়ে ১৯৭৪ সালে জয় শুক্লার নেতৃত্বে যে ড্রাগ কমিটি গঠিত হয়েছিল তারা একটা রিপোর্ট পেশ করেছিল সেই রিপোর্টকে কার্যকরি করুন। আমরা আরও বলেছি যে ভারতবর্ষে যত ঔষধ তৈরি হয় তার ৮২ ভাগ হচ্ছে বহু জাতি কর্পোরেশনের হাতে সেই বহু জাতি কর্পোরেশনগুলোকে জাতীয়করণ করুন এবং পাবলিক সেক্টারে ঔষধ শিল্প গঠন করার একটা ব্যবস্থা আপনারা করুন। দ্বিতীয় পরামর্শ আমরা দিয়েছি যে, জেনারিক নেম ব্যবহার করার জন্য পদ্ধতিমূলক একটা ব্যবস্থা আপনারা করুন এবং প্রতিটি কোম্পানি যাতে ব্রান্ড নেমে ঔষধ তৈরি করতে না পারে, যাতে জেনারিক নেমে ঔষধ বাজারে চালু করে তার জন্য আপনারা ব্যবস্থা করুন। আর তৃতীয় কথা বলেছি যে কিছু ঔষুধ আছে ওয়ার্ল্ড হেলথ অরগানাইজেশন-এর রেকমেনডেশন অনুযায়ী এক্সপার্ট কমিটির রেকমেনডেশন অনুযায়ী ট্রপিক্যাল রিজিয়ন যে সমস্ত ঔষধ দরকার হয় তার সংখ্যা খুব বেশি নয়। লিস্ট যদি আমরা খুব বেশি

বড় করি তাহলে তার সংখ্যা হবে ১১৩টি। এই ঔষধের মধ্যে ৪৫-৪৬টি ঔষধ আপনারা সাবসিডাইজড রেটে কিছু ভরতুকি দিয়ে সেই ঔষধ বাজারে চালু করার ব্যবস্থা করুন, হাসপাতালে পাঠাবার ব্যবস্থা করুন। আপনারা জানেন যে সেই ধারপাশ দিয়ে তারা যাবেন না। আমরা বলেছি যে ওয়ার্ল্ড হেলথ ওরগানাইজেশন বাইরে অন্যান্য দেশে যে সমস্ত ঔষধগুলি বেআইনি ঘোষণা করে দিয়েছেন ব্যান্ড করে দিয়েছেন ভারতবর্ষের ক্ষেত্রে সেইগুলি ব্যান্ড করে দিন। কিন্তু দুঃখের বিষয় হল আপনারা কাগজে দেখেছেন গতকাল বেরিয়েছে আমাদের স্বাস্থ্য দপ্তরের মাননীয় রাষ্ট্রমন্ত্রী বলেছেন যে ভারতবর্ষের সমাদর্শ কাঠামো হিসাবে কোথাও আমরা ঔষধগুলিকে ব্যান্ড ঘোষণা করছি না। আসলে আপনারা বুঝতে পারছেন ভারতবর্ষের সমাদর্শের হিসাব করে নয় অ্যালেম্বিক, সিবাগাইসি, ফাইজার, সাইনামিড ইে সমস্তর যারা কর্তা আছেন তাদের রাজনৈতিক স্বার্থ চরিতার্থ করার জন্য দিল্লির সিংহাসনে বসে আছেন তাদের মুখের দিকে তাকিয়ে পৃথিবীর বিভিন্ন দেশে যে সমস্ত ঔষধ ব্যান্ড করেছে ভারতবর্ষের সরকার সেটা ব্যান্ড করছে না। তিনি উল্টোটা বলেছেন যে রাজ্য সরকারকে এইসব ব্যাপার দেখতে হবে।

[8-25 — 8-35 P.M.]

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে ড্রাগের বিষয়টা স্টেট লিস্টের মধ্যে পড়ে না, এটা কনকারেন্ট লিস্টের মধ্যে আছে। কনকারেন্ট লিস্টের মধ্যে যেগুলো স্টেট লিস্টে আছে সেগুলোকে ওভারল্যাপিং এফেক্ট দিয়ে স্টেট লিস্টকে আমরা তো আর কার্যকরি করতে পারি না? ওভারল্যাপিং এফেক্ট দিয়ে আমরা 'অ্যালেনবাই'কে কি কালকে বাধ্য করতে পারি যে তারা যেন এই সমস্ত ওষুধ আর উৎপাদন না করে? তারা আমাদের বাধ্য হতে পারে না, সেজন্য আমরা কখনই তাদের বাধ্য করতে পারি না। আমাদের দেশে বেসিক মেডিসিনের প্রোডাকশন বাড়ছে না, প্রোডাকশন ক্রমশ কমছে এবং ট্যাবলেট, টনিক, ভিটামিন এই সমস্ত ওষুধে বাজার একেবারে ছেয়ে গিয়েছে। স্বভাবতই এর রেসপন্স সার্ভে আমরা দেখতে পাচ্ছি চারিদিকে ঘটছে এবং এটা ঘটছে ভারত সরকারের জন্যই। তাদের জন্যই আজ আমাদের দেশে বহুজাতিক কর্পোরেশনগুলো মুনাফার দিকে নজর রেখে এইভাবে যথেচ্ছাচার চালিয়ে যাচ্ছে। এখনও পর্যন্ত ওষুধ তৈরির কোনও সুষ্ঠু নীতি তারা গ্রহণ করতে পারেন নি। উল্টে আমরা এই সমস্ত কথাবার্তা বলতে শুনছি যে ডাক্তারের অভাব দেখা দিয়েছে এবং এই সমস্ত কথা উল্লেখ করে কেন্দ্রীয় মন্ত্রী মহসিনা কিদোয়াই আমাদের কাছে একটা চিঠি দিয়ে উল্লেখ করেছেন, 'ভারতবর্ষের তরুণ প্রধানমন্ত্রী এই ব্যাপারে খুবই উদ্বিগ্ন।' তিনি আমাদের কাছে সুপারিশ করেছেন যে, গ্রামাঞ্চলে ডাক্তার পাঠাতে গেলে ডাক্তারদের আর্থিক সুযোগ-সুবিধা কিছু বাড়াতে হবে। দু'নম্বর সুপারিশ হচ্ছে এই যে, ডাক্তারদের কাছ থেকে যে বন্ড নেওয়া হয়, সেটা জবরদস্তিমূলক চালু করতে হবে। এই প্রসঙ্গে বলা দরকার যে, আমরা জবরদস্তি মূলক যে কোনও ব্যবস্থার বিরুদ্ধে। প্রসঙ্গত উল্লেখ্য, ভারত সরকার দিল্লিতে নার্সিং স্টাফ যখন তাদের বিভিন্ন দাবি-দাওয়া আদায়ের জন্য ধর্মঘট করেছিলেন, তখন তারা 'এস্মা' জারি করেছিলেন। ভারত সরকার সরকারি কর্মচারিদের ধর্মঘট রুখতে এসমা জারি করেন। আমরা কিন্তু এসমা জারি করার বিরুদ্ধে, যে কোনও কোআর্সানের বিরুদ্ধে আমরা বরাবরই আছি। আমরা বলেছি, রাস্তা এটা নয়। শিক্ষা ব্যবস্থা সম্পর্কে আমরা দীর্ঘদিন ধরে যে কথা বলে

আসছি, মেডিক্যাল কাউন্সিল অফ ইন্ডিয়া যে কথা বলেছেন তা হচ্ছে, শিক্ষা ব্যবস্থাকে আমূল পরিবর্তন করা দরকার। ভারত সরকারের কাছে এই কথা আমরা দীর্ঘদিন ধরেই বলে আসছি। ভারতবর্ষের এই সোসিও ইকনমিক কন্ডিশনে মানুষের মর্টালিটি যেভাবে ক্রমাবনতির দিকে ঝুঁকে পড়েছে একে প্রতিরোধ করতে তারা যেন শিক্ষা ব্যবস্থার আমূল পরিবর্তনের জন্য প্রয়াসী হন, একথা আমরা দীর্ঘদিন ধরেই বলে আসছি। দুঃখের বিষয়, ভারত সরকার সে দিকে যাচ্ছেন না, উল্টে আমরা দেখছি এই শিক্ষা ব্যবস্থা থেকে যারা বেরিয়ে আসছেন সেই ডাক্তারদের তারা গ্রাস করতে যাচ্ছেন। বিরোধী পক্ষের মাননীয় সদস্য মানসবাবু বললেন, চাইলে ডাক্তার তিনি দিয়ে দেবেন। কিন্তু আমাদের অভিজ্ঞতা হচ্ছে এই যে, গত বছর পি-এস-সি'র লিস্ট থেকে ৮৫০ জন ডাক্তারকে আমরা অ্যাপয়েন্টমেন্ট দিয়েছি, কিন্তু ৪০০'র কাছাকাছি ডাক্তার জয়েন করেন নি। স্বভাবতই আমাদের অন্য পথে যেতে হয়। মানসবাবু, আপনি নিজে একজন ডাক্তার, আপনি একথা জানেন যে, ভারত সরকার ইন-সার্ভিস ট্রেনিংয়ের জন্য কিছু ডাক্তার পাঠিয়ে দেবেন, আর অন্যদিকে আমাদের অ্যাড-হক ভিত্তিতে বাড়াতে হবে এখানেই দৃষ্টিভঙ্গির একটা মৌলিক পার্থক্য আজকে থেকে যাচ্ছে আমাদের সঙ্গে তাদের। মাননীয় সদস্য অমলেন্দ্র রায় মহাশয় চমৎকার ব্যাখ্যা এ বিষয়ে এখানে রেখেছেন। ডাক্তার এবং ওষুধের যে অভাব থাকছে, সে সম্পর্কে একদিকে যেমন দৃষ্টিভঙ্গির মৌলিক পার্থক্য দেখা দিচ্ছে, অন্যদিকে আবার অ্যাম্বুলেন্সও পাওয়া যাচ্ছে না। এখানে অনেকেই এ সম্পর্কে বিভিন্ন সময়ে উল্লেখ করে থাকেন। ১৯৭৭ সালে অ্যাম্বুলেন্সের মোটামুটি দাম ছিল ৬২,০০০ হাজার টাকার মতো। মহীন্দ্র অ্যান্ড মহীন্দ্র'র সেই অ্যাম্বুলেন্সের এখন দাম দাঁড়িয়েছে ১ লক্ষ ৪ হাজার টাকা। ওরা বলছেন যে, গভর্নমেন্ট অফ ইন্ডিয়াকে একসাইস ডিউটি দিতে গিয়েই চ্যাসিস' এর দাম বেশি পড়ে যাচ্ছে এবং সেজন্যই এই হাল হয়েছে। এসেনশিয়াল ড্রাগস্, স্ট্রেপটোমাইসিন এর দাম আগে যেখানে এক টাকার সামান্য কিছু বেশি ছিল, আজ তার দাম বেড়ে দাঁড়িয়েছে ২-৭০ টাকা। স্বভাবতই বুঝতে পারছেন ভারত সরকার কি জিনিস চালাচ্ছেন এই ক্ষেত্রে? পশ্চিমবঙ্গের জন্য ভারত সরকার যে নীতি নির্ধারণ করেন, সেই নীতির মধ্যে দিয়েই আমাদের চলতে হচ্ছে। পাবলিক হেলথ নিয়ে বিভিন্ন পরিকল্পনার কথা এখন উঠছে। বলা হচ্ছে যে, আমরা কাজকর্ম করতে পারছি না এবং সেজন্য টাকা ফেরত চলে যাচ্ছে। অজিত পাঁজা বিশেষ করে কেন্দ্রীয় মন্ত্রী হবার পর এতদিন পর তার ভাগ্যে শিকে ছিঁড়ছে তিনি পূর্বতন মন্ত্রী প্রণববাবুর মতো কোটি কোটি টাকার হিসাব দিচ্ছেন। কোটি কোটি টাকা এখান থেকে ফেরত যাচ্ছে; আমাদের পারফরম্যান্স খুব খারাপ, এই সমস্ত কথাবার্তা তিনি এখন বলে বেড়াচ্ছেন। আমি দু'একটি হিসাব দিচ্ছি, কেউ কেউ বললেন ফ্যামিলি ওয়েলফেয়ারের কথা, আমি এই ব্যাপারে জানাই যে ফ্যামিলি ওয়েলফেয়ারে পশ্চিমবঙ্গ প্রথম দ্বিতীয় স্থান অধিকার করে পুরস্কার পেয়েছি। গত বছরও আমরা বিশেষ অভিযান চালিয়ে আবার পুরস্কার পেয়েছি ২ লক্ষ ১৮ হাজার টাকা। এছাড়া গত বছর আমাদের পারফরমেন্স ছিল ৭৫.৭০ পারসেন্ট এখনো সব হিসাব পাই নি তবে যেটুকু পেয়েছি তাতে ৬২.২০। স্বভাবতই আপনারা বুঝতে পারছেন যে আমরা এগিয়ে যাচ্ছি। এছাড়া ই পি আই, এক্সপ্যান্ড প্রোগ্রাম এবং টি টির পারফরমেন্স হচ্ছে অর্থাৎ ট্রিটেনাস টকসাইডের গত বছরের পারফরমেন্স ছিল ৪৬.৬৮ এবং এইবার সেটা দাঁড়িয়েছে ৫১.৯৫। তারপরে ডি পি টিতে গতবারে ছিল ৩৩.৩৯ এখন সেটা হয়েছে ৫০.৩৮। ডি পি টি গত বছরে ছিল ৩৪.৯৮। ডি ডি স্কুল চিলড্রেন গতবারের

পারফরমেন্স ছিল ৩৩.০৩ এবং এবারের পারফরমেন্স হয়েছে ৯৬.০১। ভারতবর্ষে এই ব্যাপারে প্রথম হয়েছে, ১৫৮.৪০। অর্থাৎ টারগেট একসিড করেছে। ডি পি অর্থাৎ প্রাইমারি স্কুল গোয়িং চিলড্রেন গত বছরে ছিল ৪১.২০, সেখানে এইবার হয়েছে ১০৯.৪২ স্বভাবতই বুঝতে পারছেন যে পাবলিক হেলথের উপর আমরা সবচেয়ে বেশি জোর দিয়েছি। পাবলিক হেলথের একটা বড় উইং হচ্ছে কমিউনিটি হেলথ গাইড, এটি একটি ভারত সরকারের স্কীম। আমরা সেখানে চেয়েছিলাম ভারত সরকারের কাছে ৬ কোটি ৫ লক্ষ টাকা আর সেখানে আমাদের গতবার দিয়েছে মাত্র ৩ কোটি ৮৯ লক্ষ টাকা। এখানে অজিত বাবু বলে বেড়াচ্ছেন নাকি যে আমাদের টাকা ফেরত যাচ্ছে। ম্যালেরিয়ার ব্যাপারে একটা স্কীম আছে ক্যাটিগরি টুতে। সেখানে ভারত সরকার দেবে ৫০ পারসেন্ট আর আমরা দেব ৫০ পারসেন্ট। এই ব্যাপারে আমাদের গত বছরে খরচ হয়েছে ৩ কোটি ৮৬ লক্ষ টাকা আর ভারত সরকার দিয়েছে ৮৩ লক্ষ টাকা। অন্যদিকে টিউবারকিউলেসিস, টি.বি.তে ভারত সরকার দেবে ৫০ আর পশ্চিমবঙ্গ সরকার দেবে ৫০ ভাগ। অর্থাৎ ক্যাটিগরি টুতে এই হিসাব আছে যে ৫০, ৫০ ভাগ এইভাবে ভাগ করা আছে। আমরা সেখানে খরচ করেছি ১১ কোটি টাকা আর ভারত সরকার দিয়েছে ৮০ লক্ষ টাকা। তারপরে ন্যাশনাল প্রোগ্রাম অফ ব্লাইন্ডনেস অর্থাৎ অন্ধত্ব দূরীকরণ প্রকল্প কাগজে যেটা বেরিয়েছে তাতে গত বছরে পারফরমেন্স হয়েছিল ৪৩ হাজার আর এবারে পারফরমেন্স হচ্ছে ক্যাট্রাক অপারেশনে ৬৪,৮০০। এই ব্যাপারে আমরা খরচ করেছি ৪৩ লক্ষ ৪৪ হাজার আর ভারত সরকার দিয়েছে ৪১ লক্ষ ৪১ হাজার টাকা। সুতরাং ভারত সরকারের কাছে আমাদের পাওয়া আছে ২ লক্ষ ৩ হাজার টাকা। অতএব আমাদের টাকা ফেরত যাচ্ছে এই প্রশ্ন ওঠে না বরং আমরা ভারত সরকারের কাছে টাকা পাব। সেই টাকা ভারত সরকার দিচ্ছে না। তারপরে লেপ্রসির ব্যাপারে জেনে রেখে দিন যে বাইরে থেকে ১০০ পারসেন্ট অ্যাসিস্টেন্স দিচ্ছে। সেখানে ভারতবর্ষের বাইরে থেকে বিভিন্ন ইনস্টিটিউশন যেমন ধরুন সীডা, ড্যানিডা এবং ওয়ার্ল্ড হেলথ অরগ্যানাইজেশন, লেপ্রসি কমিশন তারা যে সমস্ত ওষুধগুলি দেন সেই ওষুধগুলি শুধু এখানে ভারত সরকার পাঠিয়ে দেন টাকা পয়সার ব্যাপারে কিছু নেই, সেই ব্যাপারে একেবারে নাক-কান কাটা। সুতরাং লম্বা লম্বা ভাষণ এখানে দিলে চলবে না। যেহেতু ভারত সরকার মিডিয়া, তাদের হাতে টাকা, তারা অবিচার করে যাচ্ছেন। সুতরাং টাকা ফেরত যাচ্ছে এই কথাটা ঠিক নয়, টাকা ফেরত যাচ্ছে না। তাছাড়া অমলবাবু দেখিয়ে দিয়েছেন যে ২০০ কোটি টাকা মতো কেন্দ্রীয় সরকার ধরিয়ে দেন তারমধ্যে আমরা খরচ করেছি ১৯১ কোটি টাকা। স্বভাবতই বুঝতে পারছেন যে টাকা আমরা পাব, ফেরত দেবার কোনও প্রশ্ন নেই। যাইহোক এইসব উদাহরণ থেকেই বুঝতে পারবেন, আমি আর দীর্ঘ বক্তৃতার মধ্যে যাচ্ছি না। সুতরাং ঐপক্ষ থেকে যে সমস্ত কথাবার্তা বলেছেন তা সম্পূর্ণ অসত্যে ভরপুর। বাপুলি মহাশয়ের কথার উত্তর দিতে চাইনি, কাশীবাবুকে কিছু অ্যাস্যুরেন্স দেওয়া হয়েছিল আমাদের অসুবিধা সম্বন্ধে এবং সেগুলি কিভাবে করা যায় তার চেষ্টা করছি। তাছাড়া মাননীয় উপাধ্যক্ষ মহাশয় ডাঃ শিশির বসু মহাশয় কয়েকটি কথা বলেছেন তার জবাব অমলবাবু তাঁকে দিয়েছেন। তিনি অনেকগুলি কথা বলেছেন তারমধ্যে মৌলিক কথা হচ্ছে শুধু শয্যা বাড়ালেই স্বাস্থ্য ফিরে আসে না। কথাটি খুবই ভাল, আমি বলি যে তাদের তো সুবিধা আছে একই পার্টিতে তিনি বিলং করছেন। তিনি যে পার্টির রাজীব গান্ধীও সেই পার্টির, তিনি দলের পক্ষ থেকে গিয়ে তাকে বোঝান

[25th. April, 1986]

যে স্বাস্থ্য বলতে কি বোঝায়। সমার্দ্ধক কাঠামোর মধ্যে কোনও স্বাস্থ্যনীতি এবং কোনটা ভেষজ নীতি গ্রহণ করা দরকার সেটা দলকে গিয়ে বোঝান। এই কয়েকটি কথা বলে সমস্ত কাট মোশনকে অস্বীকার করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[8-35 — 8-45 P.M.]

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, যে সমস্ত কাট মোশনগুলি আমাদের বিরোধীপক্ষের সদস্যরা রেখেছেন তার বিরোধিতা করছি। আমার মনে হয়েছে যে ওপারের বন্ধুরা তারা একবিংশ শতাব্দীতে পৌঁছানোর সোনালী স্বপ্নে বিভোর, আজকের দুঃখ, আজকের দুর্দশা, আজকের বঞ্চনা আজকের বেকারি তারা ভুলে যেতে চান, এটা অনেকটা কর্তা ভজা দলের গৌরী করনের মতো যত কুমারী কন্যা আর্তনাদ কনের গৌরী করনের সময় ততই কর্তৃভজার দল তারস্বরে খোলা কীর্তন নিয়ে রাম গান হরিগান করেন। কি হবে শিশিরবাবুর তো জানা উচিত ছিল জে.এম.পি. পার কাপিটা, না তার সঙ্গে আসবে পারসোনাল কোয়ালিটি অফ ইনডেক্স -এটা ধরা হয়। সেটা হচ্ছে গড় পরমায়ু কত শিশু মৃত্যুর হার কত, শিক্ষার হার কত, কম্পোজিট ক্রাইটেরিয়ান এই দিয়ে দেশের একটা অগ্রগতি বোঝা যায়। ভারতবর্ষের জে.এম.পি. পার কাপিটা সাপ্লিমেনটেড বাই পি.কিউ.লাই কোথায় আছে? ১১৬ তম স্থানে। বাংলাদেশ থেকে একটু ভাল, শ্রীলঙ্কা থেকে একটু খারাপ অবস্থায় আছে। শিশিরবাবুর তো এটা জানা উচিত ছিল যে প্রতি বছর ১ কোটি ৬০ লক্ষর মতো ছেলে ভারতবর্ষে জন্মায়। যারা রোগ যন্ত্রণায় শিকার হয়, বুদ্ধি কম হয়, তার কারণ হচ্ছে মা-বাবার অপুষ্টি। উনি কি জানেন না যে ওয়ার্ল্ড ব্যাঙ্ক বলেছে ১০০ কোটি মানুষ অপুষ্টিতে ভুগছেন। হেলথ সেক্টর ডকুমেন্ট থেকে বলছি তার প্রতি তিন জনের একজন ভারতীয়। তেত্রিশ কোটির সেই কাজী নজরুলের ভাষায় যারা কেড়ে নেয় তেত্রিশ কোটির মুখের গ্রাস আমার রক্তে লেখা হয় যেন তাদের সর্বনাশ। সেই তেত্রিশ কোটি ভারতবর্ষের মানুষ আজকে অপুষ্টিতে তারা ভুগছেন। চরমতম দারিদ্র আছে ইউনিসেফ ডকুমেন্ট থেকে বলছি ২০০ মিলিয়ন পিউপিল। আপনি জানেন চায়ের বরাদ্দ এক ফোঁটাও বাড়েনি, ডালের বরাদ্দ ৫০ শতাংশ কমেছে। আপনাদের ডকুমেন্ট লেখা আছে শতকরা ৫০ জনের জন্য ঘর দিতে পারেননি। সেভেন্থ ফাইভ ইয়ার প্ল্যান ডকুমেন্ট-য়ে ৪ জন মা-বোনের মধ্যে তিনজন লেখাপড়া শেখেনি। এর উপর মূল্যবৃদ্ধি নিত্য ব্যবহার্য জিনিসের দাম বাড়ায় এগুলি আছে। অন্যদিকে গ্রামেতে আপনারা জোতদার জমিদারের সঙ্গে মিলেমিশে যে সরকার গঠন করেছেন তার নীতি একদিকে একচেটিয়াদের সঙ্গে সম্পর্ক, অন্যদিকে তাদের সঙ্গে বোঝাপড়া সবমিলে আজকে যারা গ্রামবাংলায় আছে যেমন কৃষক শুধু ফসলের দাম বাড়িয়েছে। আলুর জন্য আমার বন্ধু শ্রী কমল গুহ ছুটে বেড়াচ্ছিলেন, ৫০/৬০ পয়সায় আলু বিক্রি করবে কৃষক আর আমাকে কিনতে হবে ২ টাকা ৬০ পয়সায়। ২ টাকায় কে পাবে—আপনাদের বন্ধুরা।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** এই ডিমান্ডের জন্য ৪ ঘন্টা টাইম ফিক্সড করা হয়েছিল, এই ৪ ঘন্টা ৮.৪৬ মিনিটে শেষ হচ্ছে, আমি মনে করছি ১৫ মিনিট বাড়ালেই ঠিক হয়ে যাবে, আশা করছি এতে আপনাদের অনুমতি আছে। সেইজন্য I Propose the time be extended by 15 minute. I think the House agrees to it.

(Voice - Yes)

So fifteen minutes' time is extended. Dr. Mukherjee, you may now continue.

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায় :** স্যার, এই অবস্থার মধ্যে আমি স্বাস্থ্য বিভাগের দায়-দায়িত্ব নিয়েছি, ইতিমধ্যেই রামনারায়ণ বাবু সব কথাই বলেছেন। আমরা ড্রাগ পলিসি নিয়ে দিল্লিতে সরকারকে বলেছি। একটা ন্যাশনাল কাউন্সিল অফ ড্রাগ হয়ে গেল। আমি সেখানে ওদেরকে বারবার করে বলেছিলাম যে, আপনারা তো লিখে দিয়েছেন আপনাদের পলিসি ডুকমেন্ট। ন্যাশনাল হেলথ ডকুমেন্টকে আপনারা ড্রাগ পলিসি করবেন। ড্রাগ পলিসি কোথায়? একটা ইন্ডাস্ট্রিয়াল ড্রাগ পলিসি আছে। অর্থাৎ সেটা মানুষের স্বার্থের জন্য একচেটিয়া মাল্টিন্যাশনাল লোকের স্বার্থের জন্য। ঔষধপত্রের দাম কিরকমভাবে বাড়ছে সেটা সকলের জানা আছে। আপনারা জানেন এটা কার দায়িত্ব? রামনারায়ণবাবু সমস্ত বলেছেন বলে আমি আর বলছি না।

**মিঃ ডেপুটি স্পিকার :** আপনি যে স্টেটমেন্ট ইংরাজীতে ছাপিয়েছেন তারমধ্যে স্টেট জেনারেল হসপিটাল পেজ, ৭, এট দি টপ অফ ইওর স্টেটমেন্ট হসপিটাল এট Salt lake কিন্তু পেজ-১৫৩ নং প্যারাগ্রাফে ছেপেছেন হাসপাতাল বিধানসভায় খোলা হবে। এটা আপনি ঠিক করে দেবেন।

[8-45 — 8-57 P.M.]

**ডাঃ অম্বরীশ মুখার্জি :** স্যার, এটা বিধান নগরে হবে। এটা ছাপার ভুল বলে আমি দুঃখিত। সেজন্য আমরা যে প্রস্তাব করেছিলাম সেটা জয়েন্ট কাউন্সিলে সর্বসম্মতিক্রমে গৃহিত হয়েছে। আমরা বলেছিলাম খোল নলচে পালটাতে হবে। সোশাল ইকোনমি, মর্টালিটি, ইত্যাদির সঙ্গে যুক্ত থাকতে হবে। ড্রাগ পলিসি, এডুকেশন পলিসি সম্বন্ধে আমরা কিছু কিছু করার চেষ্টা করছি। যেমন কনটিনিউড মেডিক্যাল এডুকেশন, নন ফরমাল যা আছে তার সঙ্গে অ্যাডভানসমেনটের যোগাযোগ করতে হবে। তেমনি রিওরিয়েনটেশন করতে হবে। আমরা এটা করছি। রিসার্চের কথা উঠেছে। ফরমাল রিসার্চে কি লাভ হবে? আমরা মানুষের জীবন এবং তার সমস্যা নিয়ে রিসার্চ করব। এরজন্য আমরা ওয়েস্ট বেঙ্গলে একটা কাউন্সিল অফ রিসার্চ করব। আমরা মেডিক্যাল কলেজগুলিতে সেল করবো। আমরা প্রিভেনটিভের ওপর জোর দিচ্ছি। প্রিভেনটিভ এবং কিউরেটিভ এই দুটো প্যারালাল লাইন মনে করবেন না। আমরা যদি বর্ধমান ইত্যাদি জায়গায় ভাইরোলজি, ব্যাকট্রিওলজি খুলতে পারি তাহলে বাঁকুড়া পুরুলিয়ায় যদি ডাইরিয়া হয় তাহলে সেখান থেকে স্টুল নিয়ে এসে এক্সজামিন করে, কালচার করে যদি বলতে পারি টোটাল ভাইরোলজি এতে অ্যান্টি ব্যাকট্রিওলজিতে কাজ হবেনা অসমোটিক ব্যালান্স স্লট মেনটেন করতে হবে, ফ্লুইড দিতে হবে, ট্রিটমেন্ট করতে হবে। এটা সায়েনটিফিক অ্যাপ্রোচ হলনা। কাজেই আমরা বলি যে খোল নলচে পালটাতে হবে। কিন্তু এটা যতদিন নূতন দিল্লি না করবে ততদিন হবে না। তাহলেও বলবেন সারা ভারতবর্ষের চেয়ে আমরা পিছিয়ে আছি। কিসে পিছিয়ে আছি। আমরা জানিনা? এটা বলতে গিয়ে সুপার স্পেশ্যালিস্টের কথা ভুলে গিয়েছিলাম। আপনারা জানেন কার্ডিও থেরাপেক সার্জেন ডাঃ বসু এই কাজ শুরু করেছিলেন। ড্রাগ ইনডাস্ট্রি একদিন আমরাই শুরু করেছিলাম আচার্য প্রফুল্ল রায়। আমরা পিছিয়ে গেছি? সেজন্য আমরা সুপার স্পেশ্যালিস্ট নতুনভাবে গড়বার চেষ্টা করছি। আমরা

মেশিন দিয়েছি। এর তালিকা দিয়ে আমি ভারাক্রান্ত করতে চাই না। আমরা অনেক নতুন নতুন মেশিন দিয়েছি। আমরা ১২০০ এন.এমকোল্লট দিয়েছি। আমরা ইকো করতে পারি স্ক্যানিং করতে পারি। আপনারা জানেন এখানে ভ্যাল্ব ট্রান্সপ্লেনটেশন হচ্ছে। ৩/৪টি হার্ট সেন্টার করেছি। মানুষকে ভালবাসার জন্য এ কাজগগুলি হচ্ছে যাতে গরিব মানুষকে আমরা সুযোগ দিতে পারি। আমরা তরল ভাল্ব ট্রান্সপ্লেনটেশনের জন্য রেকোমেন্ড করেছি। আমরা ক্যান্সার রিসার্চ সেন্টার্ করার জন্য দিল্লির সঙ্গে কথা বলেছি। ক্যান্সার রিসার্চ এবং ক্যান্সার হসপিটাল আমাদের করতে হবে। আমরা যেমন কোবাল্ট ১২০০ মেশিন করেছি, তেমনি রেডিও থেরাপির জন্য ২১/২২ লক্ষ টাকা মঞ্জুর করেছি। দিল্লি আসেন ভাল না হলে আমাদের যেতে হবে একাই। সেজন্য বলছি যে আমরা একটা দৃষ্টিভঙ্গি নিয়ে এগুনোর চেষ্টা করছি। আমরা অ্যাশোসিয়েশন করেছি বলে কাঠগোড়ায় দাঁড় করানো হয়। একথা বলার অধিকার তাদের আছে? কিন্তু একথা কি সত্য নয় ইডেনের দরজায় সন্তানবতী জননী মাথা কুঁড়বে কিংবা বি.সি.রায় চিলড্রেন হাসপাতালে শিশুদের নাক থেকে অক্সিজেনের নল খুলে দেওয়া হবে কিংবা তাদের চিকিৎসা হবে না? সব ডাক্তার কি বিবেক জলাঞ্জলি দিয়ে ধর্মঘটের সামিল হতে পারে? আমরা ডাক্তারদের ধর্মঘটের অধিকার দিয়েছি। জুডিসিয়াল সার্ভিস, ইঞ্জিনিয়ারিং সার্ভিস, অ্যাডমিনিস্ট্রেটিভ সার্ভিসে বলেছি যে তোমরা ধর্মঘট করতে পারবে না, এথিক্সে এই কথা বলে। আমার সঙ্গে আমার এমপ্লয়ীর বিরোধ থাকতে পারে, কিন্তু যে মুমূর্ষু রোগী রয়েছে সে কি অপরাধ করল? যুদ্ধেও দেখেছেন শত্রু পক্ষকে গুলি করা হয় কিন্তু সে যদি নিহত না হয় তাহলে মর্যাদা দিয়ে তাকে নিয়ে আসা হয় এবং বুকের তাজা রক্ত দিয়ে তাকে বাঁচিয়ে তোলার চেষ্টা করা হয়। আপনাদের পলিটিক্যাল ভেঞ্চারে কতকগুলি দল আছে, এখানে অ্যান্টিসোশ্যালদের অনেকদিন ধরে বাসা হয়েছে, সেখানে বাস্তু ঘুঘুদের বাসা হয়েছে, আমি ২৪০/৪২ টা বুলডোজার দিয়ে ভেঙে দিলাম। এস এস কে এম, এন আর এস, মেডিক্যাল কলেজ, হাওড়া জেনারেল হসপিটাল ভেঙেছি, কিন্তু এরপর ধর্মঘট শুরু হল, অনশন, হল্লা, চিৎকার শুরু হল। আপনি দুটো একসঙ্গে পারেন না হান্টিং উইথ দি হাউন্ড এন্ড রানিং উইথ দি হেয়ার। এটা সম্ভব নয়। আমি তো আপনাদের সামনে বলেছি, আপনি পড়েননি সময় পাননি বলে, কিন্তু আমাদের বিধি নেই যে আপনাদের বাড়িতে বাজেট স্পিচ পাঠিয়ে দেব, পড়লে বুঝতে পারবেন। এরপরে যদি আপনাদের উপদেশ দেওয়ার কিছু থাকে আমরা সব সময় আপনাদের সঙ্গে আলোচনা করতে প্রস্তুত আছি। স্বাস্থ্য সবাইকে পেতে হবে, দুই হাজার সালে অঙ্গীকার আছে সকলের স্বাস্থ্য। প্রোডাকশন অ্যান্ড প্রোডাকটিভিটির সঙ্গে সম্পর্কের কথা আমরা বলেছি, গরিব কৃষক, ক্ষেত মজুর, শ্রমিক, মধ্যবিত্ত সকলকে দেখতে হবে। সেজন্য আমি আপনাদের বলতে চাই আপনারা আসুন, মিলে-মিশে আমরা যা করার করব। কোনওদিন বলিনি যে আপনাদের দাবি আমরা মানব না। কি নতুন কথা বলার আছে যা আমরা বলিনি? আপনাদের বক্তব্য আমরা সাদরে গ্রহণ করব যদি গ্রহণ করার মতো হয়। এইটুকু বলে শেষে একটা কথা বলি, সেটা অমলবাবু বলেছিলেন, তবুও আর একবার তার পুনরাবৃত্তিও করার বাসনা হয়েছে বলে বলছি স্বাস্থ্য এমন কি জরুরি জিনিস যে তার আলোচনা করতে হবে, দিল্লির সরকার তো করেননি। হিউম্যান রিসোর্সেস অব ডেভেলপমেন্ট হয়নি। প্ল্যানিং হয়নি। এই প্রসঙ্গে আমি একটা ছোট্ট নাইট ক্লাবের দৃশ্যের অবতারনা করবার চেষ্টা করব। একটি নাইট ক্লাবে অনেক উচ্চ শিক্ষিত

এলিটস সমবেত হয়েছেন, আধুনিক পোষাক সবাই পরেছেন। কিন্তু একজন ভদ্র মহিলা এমন স্ট্রিপ আপ করেছেন যে প্যান্টি এন্ড ব্রেসিয়ার ছাড়া আর কিছু নেই। আমি আপনাদের দিল্লির হেলথ বাজেট সম্পর্কে এই কথা বলছি। সবাই লজ্জায় মুখ ঢাকা দিলেন, এত স্ট্রিপ আপ আগে তারা কখনও দেখেননি। এ বিদেশি ক্লাবে এইসব উলঙ্গ নৃত্য হয় কিন্তু এখানে বড় একটা হয়না। একজন ভদ্রলোক হঠাৎ জিজ্ঞাসা করলেন দু'জন কিন্তু তাকালেন অপলক নয়নে একটা রোমান্টিক আর্তি ছিল বলে হোয়াট সি হ্যাভ নট দ্যাট সি হাইডস? কি নেই ভদ্র মহিলার যা তিনি ঢাকিয়ে রেখেছেন? আমিও বলব কি আপনাদের দিল্লির বাজেটে নেই যা আপনারা ঢাকিয়ে রেখেছেন? এই কথা বলে আপনাদের কাট মোশনের বিরোধিতা করে এবং আমার বাজেট সর্বসম্মতিক্রমে গ্রহণ করবেন এই আশা রেখে আমি আমার বক্তব্য শেষ করলাম।

**শ্রী রামনারায়ণ গোস্বামী ঃ** মিঃ ডেপুটি স্পিকার, স্যার, আমি আপনার অনুমতি নিয়ে একটা কথা বলতে চাই যে বাংলা বাজেট ভাষণে একটা ভুল ছাপা হয়েছে, আমি একটু সংশোধন করে নিতে বলছি। ৫ পাতায় একেবারে প্রথম দিকে শুরুতে আমরা নিম্নোক্ত বিষয়গুলির উপর সর্বাধিক গুরুত্ব আরোপ করতে মনস্থ করছি, এখান থেকে আমাদের স্থির বিশ্বাস জনস্বার্থে গৃহীত এই সমস্ত ব্যবস্থাই সংশ্লিষ্ট এলাকার মানুষের উপকারে আসবে এই সমগ্র প্যারাগ্রাফটি ৯ পাতায় যেখানে চিকিৎসা, গবেষণা পর্ষদ গঠন এই হেডিংএ ইকমারকে অনুরোধ জানানো হচ্ছে তারপরে এটা সংযোজিত হবে। ৫ পাতার বিষয়টা ৯ পাতায় চিকিৎসা, গবেষণা পর্ষদ গঠন এই হেডিংএ ইকমারকে অনুরোধ জানানো হচ্ছে তার পরের লাইনে হবে।

## Demand No. 36

The motion of Shri Kashinath Mishra that the amount of demand be reduced by Rs.100/-, was then put and lost.

The motion of Shri Abanti Mishra that the amount of demand be reduced by Rs.100/-, was then put and lost.

The motion of Dr. Ambarish Mukhopadhyay that a sum of Rs.1,68,52,58,000 be granted for expenditure under Demand No.36, Major Heads : "280-Medical and 480-Capital outlay on Medical"

(This is inclusive of a total sum of Rs.42,13,20,000 already voted on account in March, 1986),

was then put and agreed to.

## Demand No. 37

The motion of Shri Kashinath Mishra that the amount of demand be reduced by Rs.100/-, was then put and lost.

The motion of Dr. Ambarish Mukhopadhyay that a sum of

Rs.26,53,95,000 be granted for expenditure under Demand No. 37, Major Head : "281-Family Welfare"

(This is inclusive of a total sum of Rs.6,63,50,000 already voted on account in March, 1986),

was then put and agreed to.

**Demand No. 38**

The motion of Shri Kashinath Mishra that the amount of demand be reduced by Rs.100/-, was then put and lost.

The motion of Dr. Ambarish Mukhopadhyay that a sum of Rs.27,92,22,000 be granted for expenditure under Demand No. 38, Major Head : "282-Public Health, Sanitation and Water Supply (Excluding Prevention of Air and Water Pollution and Sewerage and Water Supply)"

(This is inclusive of a total sum of Rs.6,98,10,000 already voted on account in March, 1986),

was then put and agreed to.

**Demand No. 78**

The motion of Shri Kashinath Mishra that the amount of demand be reduced by Rs.100/- was then put and lost.

The motion of Shri Kamal Kanti Guha that a sum of Rs.51,46,30,000 be granted for expenditure under Demand No. 78, Major Heads : "282-Public Health, Sanitation and Water Supply (Swerage and Water Supply) and 682-Loans for Public Health, Sanitation and Water Supply".

(This is inclusive of a total sum of Rs.12,86,58,000 already voted on account in March, 1986.), was then put and agreed to.

PRESENTATION OF THE TENTH REPORT OF THE COMMITTEE OF PRIVILEGES, 1985-86

**Mr. Deputy Speaker :** I, the Chairman of the Committee of Privileges, beg to present the Tenth Report of the Committee of Privileges, 1985-86.

**Adjournment**

The House was then adjourned at 8.57 p.m. till 1 p.m. on 28th April, 1986 at the Assembly House, Calcutta.

**Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India.**

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Monday, the 28th April, 1986 at 1 P. M.

## PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 10 Ministers, 14 Ministers of State and 150 Members.

## Adjournment Motion

[1-00–1-10 P.M.]

**Mr. Speaker :** To-day I have received two notices of Adjournment Motion. The first is from Shri Abanti Mishra on the subject of alleged malpractices by the Panchayats to implement IRDP schemes and the second is from Shri Kashinath Mishra on the subject of deplorable condition of teachers of many Secondary and Junior High Schools.

On the subject of the first motion, the member tabled a motion on the 17th April, 1986 to which consent was refused. The motion is, therefore, out of order.

The second motion does not call for adjournment of the business of the House. The member may call the attention of the concerned Minister to the subject through Calling Attention, Question, Mention, etc. I, therefore, withhold my consent to the motion. The member may, however, read out the text of his motion as amended.

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তাঁর কাজ মুলতুবি রাখছেন। বিষয়টি হল —

পশ্চিমবাংলায় প্রায় চার শতের উপর মাধ্যমিক ও জুনিয়র বিদ্যালয়ে প্রধান শিক্ষক ও শিক্ষিকারা ২০/৩০ বছর চাকুরি করার পরও এবং উপযুক্ত শিক্ষাগত যোগ্যতা থাকা সত্ত্বেও রাজনৈতিক কারণে স্বীকৃতি পাচ্ছেন না। প্রকাশ থাকে যে, উক্ত মাধ্যমিক বিদ্যালয়গুলির প্রধান শিক্ষক ও শিক্ষিকারা ৬/৭ বছর ধরে কোনও বেতন পাচ্ছেন না, ফলে অর্দ্ধাহার ও অনাহারে দিন যাপন করছেন। বাঁকুড়া জেলার ৩৫টি মাধ্যমিক বিদ্যালয়ের অনুরূপ অবস্থা।

## Calling Attention to Matters of Urgent Public Importance.

**Mr Speaker :** I have received two notices of Calling Atttention, namely—

(1) Reported movement of Bidi Workers in Bankura District by Shri Kashinath Mishra.

(2) Erosion of the river Jalangi in some areas of Nadia district by Shri Madhabendu Mohanta and Shri Chittaranjan Biswas.

I have selected the notice of Shri Madhabendu Mohanta and Shri Chittaranjan Biswas on the subject of Erosion of the river Jalangi in some areas of Nadia district.

The Minister in charge may please make a statement to-day, if possible, or give a date.

**Shri Patit Paban Pathak :** on the 5th May, 1986.

**Mr. Speaker :** Now Zero Hours.

## ZERO HOUR MENTION

**শ্রী শচীন সেন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আজ ভোরবেলা থেকেই অত্যন্ত মর্ম-বেদনায় ভুগছি, আমার মনটা অত্যন্ত খারাপ হয়ে গেছে। সংবাদপত্র খুলেই দেখি একজন বহিষ্কৃত, ৩ জন সাসপেন্ডেড, সাময়িক বরখাস্ত হয়েছে এই ৪ জনের মধ্যে দু'জন সম্পর্কে আমার তত মাথা ব্যথা নেই, মিশ্র, মালহোত্রাজী সম্পর্কে। কিন্তু আমার বেদনা হচ্ছে সেই জায়গায়, যেখানে আমাদের কৃতী বঙ্গ সন্তান যিনি এক সময় প্রাক্তন প্রধানমন্ত্রীর এক নম্বর সহচর হয়েছিলেন, শ্রী প্রণব মুখার্জি মহাশয়, তিনি কি না করেছেন আমাদের জন্য, আজকে বহিষ্কৃত হয়েছেন। আর দ্বিতীয় ব্যক্তিকে পশ্চিমবাংলার মানুষ কোনওদিনও ভুলতে পারবেন না। তিনি হচ্ছেন গণতন্ত্রের গঙ্গা-যাত্রা, ধ্বংস করার কাণ্ডারী। এই ব্যক্তি এত কাণ্ড করলেন পশ্চিমবাংলায়, চ্যানসেলর হিসাবে এত বেশি মোসাহেবী করলেন—পশ্চিমবাংলায় এত বড় একটা নৈরাজ্য সৃষ্টি করলেন।

তিনিও সাসপেন্ড। বেদনা না হয়ে পারে না স্যার। কৃতি বঙ্গসন্তান, যিনি সেদিন পর্যন্ত পশ্চিমবাংলার মানুষের জন্য কত না কিছু করেছেন, পশ্চিমবাংলার মানুষকে ডোবাবার কত ব্যবস্থা করেছেন আজকে তাঁর এই অবস্থা আর যিনি গণতন্ত্রকে ধ্বংস করলেন তাঁর এই অবস্থা? আমার মনে হচ্ছে, কংগ্রেসের যিনি সভাপতি তিনি এটা করেছেন। স্যার, শোকসভা তো করা যায় না, কাজেই আমি মনে মনে এঁদের আন্তরিক সমবেদনা জানাচ্ছি এবং শোক জ্ঞাপন করছি আধ মিনিটের জন্য—

(নয়েজ)

**মিঃ স্পিকার :** ডাঃ আবেদিন, এটা বুঝছেন না যে শচীন সেন মহাশয় খুব শোকাহত, মর্মাহত।

**ডাঃ জয়নাল আবেদিন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিদ্যুৎ বাজেটের আলোচনাকালে আপনার মনে আছে মাননীয় বিদ্যুৎমন্ত্রী শ্রী প্রবীর সেনগুপ্ত মহাশয় ঘোষণা করেছিলেন, ৪/৫ বছর বিদ্যুতের কোনও ভাবনা নেই। স্যার, আপনি ছিলেন না, আপনার জ্ঞাতার্থে জানাচ্ছি, ৪ দিন পার হয়নি হাউস বন্ধ হয়ে গেল—It was closed darkness everywhere.

মাতালরা এক-আধদিন স্যাবোতাজ করতে পারে। আমি মনে করি না আমার বন্ধুর

এত হাত লম্বা হয়েছে—The long hand of Shri Birendra Narayan Roy has reached North Bengal.

স্যার, ঘোর অন্ধকার। গোটা পশ্চিমবঙ্গে ঘোর অন্ধকার। আজকে এই যে এরা বসে আছেন এঁরা অন্ধকারের জীব। অন্ধকারের জীবরা আজকে নৃত্য করছে। স্যার, উল্লাস করছে অন্ধকারের জীবরা। স্যার, আপনার বিধান আছে, A Minister while giving the assurances here in his reply.

যে অ্যাসিওরেন্স দিয়েছে এবং তা ভঙ্গ করেছে He should be brought to the bar of the House and ask to explain the conduct and the Consequences over West Bengal.

স্যার, বীরেন রায়ের আজকে উল্লাসের কারণ আছে। সেজন্য আজকে সকালে যদি এক-আধ বোতল বেশি কনজিউম করে থাকেন তাহলে তাঁকে ক্ষমা করে দিন। আর শচীন সেনের দেখছি আনন্দ খুব, ওঁকে একটা শাড়ি পাঠিয়ে দিন, ভাল মানাবে।

**মিঃ স্পিকার ঃ** ডাঃ আবেদিন, আমি যখন প্র্যাকটিস করতাম এবং বারে বসতাম তখন খুব বৃদ্ধ এক অ্যাডভোকেট ভদ্রলোক আমার পাশে বসতেন। এখন অবশ্য তিনি আর নেই, মারা গিয়েছেন। সেই সময় যখন লোডশেডিং হত তখন আমাদের সিটি কোর্ট বিল্ডিং একেবারে পুরো অন্ধকার হয়ে যেত, মামলা-টামলা করা যেত না। সেই সময় ঐ ভদ্রলোক বলতেন, "হালিম, দেখ, ভারতের ভবিষ্যত ঘটে গেল।" আমি বলতাম, দাদা, একি বলছেন, ভারতের ভবিষ্যত? উনি বলতেন, "হ্যাঁ, অন্ধকার, অন্ধকার ছাড়া আর কিছু নেই।"

**শ্রী আতাহার রহমান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মুর্শিদাবাদ জেলাতে ৬টি জায়গায় পৌর নির্বাচন হচ্ছে। সেখানে বহরমপুর পৌর এলাকার ভেতরে সন্তোষ চক্রবর্তী নামে একজন প্রার্থীকে গত কয়েকদিন আগে মধুপুর এলাকায় কিছু দুষ্কৃতকারী ঘিরে ধরে এবং পাইপগান দিয়ে গুলি করে। গুলিতে সে সাংঘাতিকভাবে আহত হয়। বর্তমানে সে বহরমপুর হাসপাতালে মৃত্যুর সঙ্গে পাঞ্জা লড়ছে। পুলিশ সেখানে সম্পূর্ণ নিষ্ক্রিয়, এখনও তাদের গ্রেপ্তার করেনি। সুতরাং স্যার, এ ব্যাপারে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলছি, অবিলম্বে সেখানে তদন্ত করে দুষ্কৃতকারীদের গ্রেপ্তার করা হোক।

[1-10–1-20 P.M.]

**শ্রী অনিল মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটু আগে আমাদের মাননীয় সদস্য শচীনবাবু যে শোক প্রস্তাব এখানে রেখেছেন এবং তিনি খুবই শোকগ্রস্ত। আমি তা নিয়ে রাজীব গান্ধীর এই কার্যকলাপকে যে একটা বিরাট নিন্দা করছি বা কোনও প্রশংসা করছি তা নয়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, কংগ্রেস নেতার এই কাজের জন্য আমার দুঃখ পশ্চিমবাংলার বঙ্গ সন্তান আমাদের ৩২০ কোটি টাকা দিলেন না। আর অন্য দিকে এখানকার যে প্রাক্তন রাজ্যপাল, সেই রাজ্যপালের জন্য আমার দুঃখ হচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই রাজ্যপাল যখন পশ্চিমবঙ্গে ছিলেন তখন কত না কুকীর্তি করে গেছেন, সেই সব কুকীর্তির জন্য সেই প্রাক্তন রাজ্যপালের জন্য আজকে এই সভায় অশ্রু বিসর্জন করা হচ্ছে, আমরা শোকাহত এবং সব চেয়ে বড় কথা হচ্ছে এই রকম বঙ্গ সন্তান, যে বঙ্গ সন্তান পশ্চিমবাংলার গরিব

মানুষের ৩২০ কোটি টাকা কেড়ে নিয়ে বঞ্চনা করেছেন। সেই বঞ্চনার জন্য যে প্রায়শ্চিত্ত করছেন, আমি সেকথা বলছি না। পশ্চিমবাংলার ৫ কোটি মানুষের চোখের জলের কথাও বলছি না, দরিদ্র মানুষকে যেভাবে বর্ি করেছেন সেকথাও বলছি না। আমার কথা হচ্ছে, এই অবস্থার জন্য আজকে মাননীয় সদস্য শচীনবাবু যে প্রস্তাব এনেছেন, আমি তাকে সমর্থন করছি।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই প্রসঙ্গে আমাদের ২ জন প্রবীণ সদস্য শচীনবাবু—

**মিঃ স্পিকার ঃ** এই প্রসঙ্গে আপনি বলতে পারবেন না। আপনি অনুমতি নেননি। আপনি অন্য কথা বলবেন বলেছেন।

**ঃ জয়ন্তকুমার বিশ্বাস ঃ** আমি একটু ভিন্ন দৃষ্টিভঙ্গিতে এই বিষয়টি দেখেছি। এক নম্বর হচ্ছে, কংগ্রেসের অভ্যন্তরীণ ব্যাপারে কে বহিষ্কার হবে, আর কে সাসপেন্ড হবে সেই প্রসঙ্গে বলার কিছু নেই। কিন্তু প্রশ্ন হচ্ছে যে পদ্ধতিতে বহিষ্কার করা হয়েছে, প্রাক্তন অর্থমন্ত্রীকে যে পদ্ধতিতে বহিষ্কার করা হয়েছে তাতে স্বভাবতই প্রশ্ন জাগে যে কংগ্রেসের মধ্যে গণতন্ত্র আছে কি না? কংগ্রেস যে ফ্যাসিস্ট একটা সংগঠন সেটা প্রমাণিত হয়েছে। দ্বিতীয় কথা হচ্ছে, আমরা দেখছি যে বহিষ্কারের সঙ্গে সঙ্গে এই রাজ্যে প্রধানমন্ত্রীর যে সমস্ত পাইক, পেয়াদা এবং বরকন্দাজ রয়েছে তারা সমস্বরে বলতে শুরু করেছে যে ঠিক হয়েছে। কাজেই পশ্চিমবাংলার মানুষকে এটা বুঝতে হবে যে কি ধরনের কাজ হচ্ছে।

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে বিষয়টি আমি বলছি সেটা আজকে সংবাদপত্রে আছে। সেটা হচ্ছে, কংগ্রেসের পক্ষ থেকে ওমেনস রাইট প্রোটেকশন-এর বিল দিল্লিতে কেন্দ্রীয় সরকার, রাজীব গান্ধীর সরকার এনেছেন, আমরা দেখছি সেই বিলে কংগ্রেস এম. পি.দের মধ্যে একটা বিরোধ সৃষ্টি হয়েছে। প্রায় ৩০০ কংগ্রেস এম. পি. এই বিলের বিরুদ্ধে। তারা বলছে তাদের যদি বিবেকের ভোট দিতে দেওয়া হয় তাহলে তারা এই বিলের বিরুদ্ধে। তাদের বিবেক আছে বলছে কিন্তু রাজীব গান্ধী তাদের কণ্ঠরোধ করছে। তাদের উপরে বিলের পক্ষে ভোট দেবার জন্য নিপীড়ণ চালাচ্ছে। আমি তাই বলতে চাই যে এই রাজ্যে যারা কংগ্রেসে বসে আছেন, এই মুসলিম ওমেনস রাইট প্রোটেকশন বিলের বিরুদ্ধে তাদের বক্তব্য কি সেটা পরিষ্কার করে বলা দরকার।

**ডাঃ ওমর আলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই ব্যাপারে এত বিতর্কের কি আছে আমি তো বুঝতে পারছি না। আমার তো শুধু এইটুকু মনে হচ্ছে, যে ঘটনা ঘটেছে তার প্রতিবাদে আজকে কংগ্রেসের বেঞ্চের সদস্যরা সকলে অনুপস্থিত আছেন। যাই হোক আমি বলতে চাইছি তমলুক মাস্টার প্ল্যান এবং ঘাটাল মাস্টার প্ল্যান, ময়না বেসিন ড্রেনেজ স্কীম, খিরাই বাগচি পরিকল্পনার মতো তমলুক এবং ঘাঁটাল মহকুমায় জলনিকাশি পরিকল্পনাগুলো আজ পর্যন্ত কার্যকর হচ্ছে না। ফলে স্বাভাবিক বৃষ্টিপাত হলেই বিস্তীর্ণ এলাকা জলমগ্ন হয়ে যাচ্ছে এবং একটু বেশি বৃষ্টিপাত হলে বন্যার আশঙ্কা দেখা দিচ্ছে। কোথাও টাকার অভাবে এবং কোথাও জমি অধিগ্রহণের কাজের অভাবে কাজগুলো হচ্ছে না। খিরাই বাগচি পরিকল্পনাটি আছে, কিন্তু ল্যান্ড অ্যাকুইজিশন কলেকটারের গাফিলতির ফলে এই স্কীমটি কার্যকর করা

যাচ্ছে না। অন্যদিকে মেদিনীপুর জেলার বিস্তীর্ণ এলাকার প্রধান নিকাশি পথ রূপনারায়ণ একেবারে মজে গেছে, কতকগুলো নদী পরিকল্পনার ফলে সারা বছর জলের প্রবাহ কমে যাওয়ায় এই অবস্থা দেখা দিয়েছে। সুতরাং অন্যান্য পরিকল্পনার সঙ্গে রূপনারায়ণ সংস্কার করার পরিকল্পনা যদি গ্রহণ না করা হয় তাহলে ভবিষ্যতে চরম নিকাশি সঙ্কট দেখা দেবে। এই বিষয়ে আমি সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী রবীন্দ্রনাথ মণ্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মেনশন নেই, জিরো আওয়ারে একটি গুরুত্বপূর্ণ বিষয় তুলতে দেওয়ার জন্য আপনাকে ধন্যবাদ জানাচ্ছি। বিষয়টা হচ্ছে রাজারহাট এর অর্জুনপুর অবৈতনিক বিদ্যালয়ের হেড মাস্টার একটা চিঠি আমার কাছে দিয়েছে, তাতে তিনি লিখেছেন গত শনিবার বেলা আড়াইটার সময় কয়েকজন ওখানকার নামকরা লোক যারা কংগ্রেস করে, তারা স্কুলে আসেন এবং স্কুলের শিক্ষক-শিক্ষিকা তাদের ওয়ার্নিং দেয়, যে স্কুলের ঘর ছেড়ে দিতে হবে সাতদিনের মধ্যে, তারা বলে সেখানে তারা ক্লাব করবে। এই ব্যাপারে ওখানকার স্থানীয় লোক বিক্ষুব্ধ, কারণ এই বিষয়ে আমরা গভীরভাবে উদ্বিগ্ন যে স্কুল রেকগনিশন হয়েছে, চলছে গত ৩৫ বছর ধরে, সেখানে কংগ্রেসের ক্লাব হবে, স্যার আপনি ইতিমধ্যে দেখেছেন আমাদের ভারত প্রধান রাজীব গান্ধী মডেল স্কুলের কথা বলেছেন, বিভিন্ন জেলায় জেলায় ৪৩২টি মডেল স্কুল হবে। আমার মনে হয় ২৪ পরগনায় প্রথমে রাজারহাটে বেছে নিয়েছেন, স্কুল তুলে দিয়ে ক্লাব তারা করবে এবং সেখানে মদ থেকে শুরু করে বোম পর্যন্ত থাকবে, সমস্ত কিছু সেখানে হবে, মডেল স্কুলের নমুনা হিসাবে। এই বিষয়ে আমি বিক্ষুব্ধ, আমি আমার প্রতিবাদ জানাচ্ছি এবং কংগ্রেসিদের এই ধরনের মডেল স্কুলের নমুনার তীব্র ধিক্কার আমরা জানাচ্ছি। এবং স্বরাষ্ট্রমন্ত্রী এবং শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এই কংগ্রেসি রাউডিজম এবং হুলিগ্যানিজম্-এর বিরুদ্ধে আপনারা স্টেপ নিন এবং এই বিদ্যালয়কে বাঁচান। গণতন্ত্রকে আপনারা রক্ষা করুন, কারণ ১৯৭২-এর পদধ্বনি আমরা শুনতে পাচ্ছি।

**শ্রী রাধিকারঞ্জন প্রামানিক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রী মহাশয়ের একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। ২৪ পরগনা জেলার সন্দেশখালি থানা আদিবাসী অধ্যুষিত এলাকা। এই এলাকায় একটি চার কিলো মিটার রাস্তা কানামারি ফিডার রোড দীর্ঘদিন ধরে অবহেলিত অবস্থায় পড়ে রয়েছে। এই রাস্তা মেরামতের জন্য আমি নিজে মন্ত্রীর সঙ্গে দেখা করেছি এবং গণ ডেপুটেশনের মাধ্যমে মন্ত্রী মহাশয়ের কাছে বহুবার গেছি, আপনিও তার সাক্ষী আছেন, কারণ আপনার অনুমতি নিয়ে গ্রামের লোকেদের নিয়ে এখানে ডেপুটেশনে এসেছিলাম। উনি কথা দিয়েছিলেন গত দুর্গাপুজোর মধ্যে কাজটা শেষ করে দেবেন। কিন্তু তা হয়নি। দুর্ভাগ্যের বিষয় দীর্ঘদিন অবহেলিত থাকার ফলে কানামারী বাজার যেখান থেকে লক্ষ লক্ষ টাকার মাছ কলকাতায় আসে এবং প্রতি সপ্তাহে একবার করে ওখানে একটা মিশন আছে মাদার টেরেসার মিশন সেখানে গিয়ে হাজার হাজার রোগীর চিকিৎসা করা হয়, এই রাস্তা খারাপ হওয়ার ফলে বাজারটা নষ্ট হতে বসেছে, মৎস্য ব্যবসায়ীদের জীবিকা নষ্ট হতে বসেছে এবং ওখানে চিকিৎসার জন্য যে অ্যাম্বুলেন্স যায় তা যেতে পারছে না, সেটা বন্ধ হয়ে গেছে। আমি কিছুদিন আগে মন্ত্রীর কাছে গিয়েছিলাম, এখন কাজটা আরম্ভ হয়েছে কিন্তু খুবই নিম্নমানের কাজ হচ্ছে, সেই কাজ বর্ষার আগে শেষ হবে

না। মাদার টেরেজা মন্ত্রী মহাশয়কে দেবার জন্য আমার মারফত একটা চিঠি পাঠিয়েছেন, সেই চিঠিটা আমি পড়ে শোনাচ্ছি, মন্ত্রীকে অ্যাড্রেস করে তিনি চিঠিটা লিখেছেন, 'I would be so grateful if you would kindly see that the repair of the road be completed. It will be a gift of love for my poor. My gratitude is in my prayer for you. God bless you. – Mother Teresa'...

এই চিঠিটা আমি আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়ের কাছে দিতে চাই। আমি আশা করব মন্ত্রী মহাশয় মাদার টেরেজা যে আবেদন করেছেন, তা তিনি রাখবেন।

**শ্রী সরল দেব :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের উল্লেখ করছি। গতকাল রাত তিনটের সময় কিছু সমাজ বিরোধী বারাসাতের দক্ষিণে কাজিপাড়া এলাকায়, যেটা মুসলমান অধ্যুষিত অঞ্চল, সেখানে ফারাজ জমি কিনে গণ্ডগোল করবার চেষ্টা করে।

উভয় সম্প্রদায়ের হাজার হাজার মানুষ সেখানে জমায়েত হয় এবং একটা অপ্রীতিকর অবস্থা সৃষ্টি হতে যায়, কিন্তু ওখানকার উভয় সম্প্রদায়ের শুভবুদ্ধিসম্পন্ন মানুষদের চেষ্টায়, বিশেষ করে ফরোয়ার্ড ব্লক এবং সি পি এম কর্মীদের সহযোগিতায় প্রশাসন দৃঢ়তা এবং তৎপরতার সঙ্গে অবস্থা আয়ত্বে আনে। এই প্রসঙ্গে আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্র মন্ত্রীর কাছে দাবি করছি যে, যারা ফারাজ সম্পত্তি কিনে ঐ এলাকায় সন্ত্রাস ও বিশৃঙ্খলতা সৃষ্টি করতে চাইছে, তাদের অবিলম্বে গ্রেপ্তার করা হোক। সেই সঙ্গে আমি ঐ এলাকার শান্তিপ্রিয় মানুষ, বিশেষ করে ফরোয়ার্ড ব্লক ও সি পি এম কর্মীদের যাঁরা একটা অপ্রীতিকর অবস্থার হাত থেকে ওখানকার হাজার হাজার মানুষকে বাঁচিয়েছেন—অভিনন্দন জানাচ্ছি এবং প্রশাসনকেও অভিনন্দন জানাচ্ছি।

[1-20–1-30 P.M.]

## LAYING OF REPORT

### Presentation of Seventh Report of the Committee on the Welfare of Scheduled Castes and Scheduled Tribes, 1985-86.

**Shri Sumanta Kumar Hira : (Mr. Chairman) :** Mr. Speaker, Sir, I beg to present the Seventh Report of the Committee on the Welfare of Scheduled Castes and Scheduled Tribes, 1985-86 relating to the Welfare Schemes for the people belonging to the Scheduled Castes and Scheduled Tribes.

### Voting on Demands for Grants

**Mr. Speaker :** To-day is the last day for voting on Demands for Grant. There are as many as 23 heads of Demands for Grants for disposal. In conformity with the previous practice and in pursuance of rule 209(3) of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal legislative Assembly, I fix that the House will sit to-day

upto 7 p.m. and I also fix that the Guillotine will fall at 6 p.m. Immediately after 6 p.m. I shall put all the outstanding questions to vote without any dabate. I hope the members will try to be brief in their speeches.

Now, Mr. Anil Mukherjee, your privilege matter will be taken up tomorrow.

I call upon Shri Jatin Chakrabarty to move Demand Nos. 25, 70 and 39.

### DEMAND NO. 25

**Major Heads** : 259—Public Works, 277—Education (Excluding Sports and Youth Welfare) (Buildings), 278—Art and Culture (Buildings), 280—Medical (Buildings), 282—Public Health, Sanitation and Water Supply (Excluding Prevention of Air and Water Pollution and Sewerage and Water Supply) (Buildings), 283—Housing (Buildings), 287—Labour and Employment (Buildings), 295—Other Social and Community Services (Zoological and Public Gardens) (Buildings), 304—Other General Economic Services (Buildings), 305—Agriculture (Buildings), 309—Food (Buildings), 310—Animal Husbandry (Buildings), 311—Dairy Development (Buildings), 320—Industries (Excluding Public Undertakings and Closed and Sick Industries) (Buildings), 328—Mines and Minerals (Buildiings), 459—Capital Outlay on Public Works, 477—Capital Outlay on Education, Art and Culture (Sports) (Buildings), 477—Capital Outlay on Education, Art and Culture (Youth Welfare) (Buildings), 477—Capital Outlay on Education, Art and Culture (Excluding Sports and Youth Welfare) (Buildings), 480—Capital Outlay on Medical (Buildings), 481—Capital Outlay on Family Welfare (Buildings), 482—Capital Outlay on Public Health, Sanitation and Water Supply (Buildings), 483—Capital Outlay on Housing (Buildings), 485—Capital Outlay on Information and Publicity (Buildings), 495—Capital Outlay on Other Social and Community Services (Buildings), 509—Capital Outlay on Food (Buildings), 510—Capital Outlay on Animal Husbandry (Excluding Public Undertakings) (Buildings), 511—Capital Outlay on Dairy Development (Excluding Public Undertakings) (Buildings), 514—Capital Outlay on Community Development (Panchayat) (Buildings), 514—Capital Outlay on Community Development (Excluding Panchayat) (Buildings), 520—Capital Outlay on Industrial Research and Development (Excluding Public Undertakings and Closed and Sick Industries) (Buildings) and 521—Capital Outlay on Village and Small Industries (Excluding Public Undertakings) (Buildings).

**Shri Jatin Chakraborty** : Mr. Speaker, Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 1,03,75,32,000

be granted for expenditure under Demand No. 25, Major Heads : "259—Public Works, 277—Education (Excluding Sports and Youth Welfare) (Buildings), 278—Art and Culture (Buildings), 280—Medical (Buildings), 282—Public Health, Sanitation and Water Supply (Excluding Prevention of Air and Water Pollution and Sewerage and Water Supply) (Buildings), 283—Housing (Buildings), 287—Labour and Employment (Buildings), 287—Labour and Employment (Buildings), 295—Other Social and Community Services (Zoological and Public Gardens) (Buildings), 304—Other General Economic Services (Buildings), 305—Agriculture (Buildings), 309—Food (Buildings), 310—Animal Husbandry (Buildings), 311—Dairy Development (Buildings), 320—Industries (Excluding Public Undertakings and Closed and Sick Industries (Buildings), 328—Mines and Minerals (Buildings), 459—Capital Outlay on Public Works, 477—Capital Outlay on Public Works, 477—Capital Outlay on Education, Art and Culture (Sports) (Buildings), 477—Capital Outlay on Education, Art and Culture (Youth Welfare) (Buildings), 477—Capital Outlay on Education, Art and Culture (Excluding Sports and Youth Welfare) (Buildings), 480—Capital Outlay on Medical (Buildings), 481—Capital Outlay on Family Welfare (Buildings), 482—Capital Outlay on Public Health, Sanitation and Water Supply (Buildings), 483—Capital Outlay on Housing (Buildings), 485——Capital Outlay on Information and Publicity (Buildings), 495—Capital Outlay on Other Social and Community Services (Buildings), 509—Capital Outlay on Food (Buildings), 510—Capital Outlay on Animal Husbandry (Excludings Public Undertakings) (Buildings), 511—Capital Outlay on Dairy Development (Excluding Public Undertakings) (Buildings), 514—Capital Outlay on Community Development (Panchayat) (Buildings), 514—Capital Outlay on Community Development (Excluding Panchayat) (Buildings), 520—Capital Outlay on Industrial Research and Development (Excluding Public Undertakings and Closed and Sick Industries) (Buildings)) and 521—Capital Outlay on Village and Small Industries (Excluding Public Undertakings) (Buildings)."

(This is inclusive of a total sum of Rs. 25,94,07,000 already voted on account in March, 1986).

**DEMAND NO. 70**

**Major Heads :** 337-Roads and Bridges, 537-Capital Outlay on Roads and Bridges and 737-Loans for Roads and Bridges.

**Shri Jatin Chakraborty :** Mr. Speaker, Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 97,50,14,000 be granted for expenditure under Demand No. 70, Major Heads :

"337—Roads and Bridges, 537—Capital Outlay on Roads and Bridges and 737——Loans for Roads and Bridges."

(This is inclusive of sum of Rs. 24,37,60,000 already voted on account in March, 1986).

## DEMAND NO. 39

**Major Heads :** 283—Housing, 483——Capital Outlay on Housing And 683—Loans for Housing.

**Shri Jatin Chakraborty :** Mr. Speaker, Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 21,33,75,000 be granted under Demand No. 39, Major Heads : "283—Housing, 483—Capital Outlay on Housing and 683—Loans for Housing." (This is inclusive of a sum of Rs. 5,33,47,000 already voted on account in March, 1986).

My budget speeches covering all the demands have been circulated and these are to be taken as read.

মাননীয় মহাশয়,

রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে, (১) ২৫ নং দাবির অধীনে ব্যয়নির্বাহের জন্য ১০৩ কোটি ৭৫ লক্ষ ৩২ হাজার টাকা এবং (২) ৭০ নং দাবির অধীনে ব্যয়নির্বাহের জন্য ৯৭ কোটি ৫০ লক্ষ ১৪ হাজার টাকা মঞ্জুর করা হোক। ইতিমধ্যে ১৯৮৬ সালের মার্চ মাসে ভোট-অন-অ্যাকাউন্টে প্রাপ্ত ২৫ নং দাবির অধীনে ২৫ কোটি ৯৪ লক্ষ ৭ হাজার টাকা এবং ৭০ নং দাবির অধীনে ২৪ কোটি ৩৭ লক্ষ ৬০০ হাজার টাকা এর মধ্যে ধরে নেওয়া হয়েছে।

২। মাননীয় সদস্যগণ অবগত আছেন, আমার দায়িত্বাধীন পূর্ত, পূর্ত (সড়ক) এবং পূর্ত (নির্মাণ পর্ষদ) বিভাগের তত্বাবধানে সরকারি ভবন, সড়ক ও সেতুগুলির নির্মাণ সংক্রান্ত ৪১টি কৃত্যভিত্তিক মুখ্য খাতে এই দাবি দুটির অন্তর্ভুক্ত। এই বিভাগগুলি কেবল যে রাজ্য সড়ক এবং সরকারি ভবনসমূহ বিষয়ে দায়িত্বসম্পন্ন তা নয়, ভারত সরকারের পক্ষে জাতীয় সড়ক নির্মাণ ও রক্ষণাবেক্ষণ, এবং স্থানীয় সংস্থা, সরকারি প্রতিষ্ঠান ও ঐ ধরনের কোনও প্রতিষ্ঠানের পক্ষে বিভিন্ন বিষয়ের কাজ করবার দায়িত্বও এই বিভাগগুলির উপর রয়েছে।

৩। আমি এ বিষয়ে সম্পূর্ণ সচেতন যে আমার বিভাগ সড়ক, সেতু এবং অন্য যেসব প্রকল্পের কাজ সাধারণভাবে চালিয়ে যাচ্ছে, সেগুলি সম্পর্কে সাধারণ মানুষের প্রত্যাশা কতখানি। আমার সর্বোত্তম প্রয়াস সত্ত্বেও বিভিন্ন কারণে, মূলত অর্থসম্পদের অপ্রতুলতায়, এই প্রত্যাশা সম্পূর্ণভাবে পূরণ করা যায়নি।

৪। প্রথমেই আমি উল্লেখ করতে চাই যে, সপ্তম পঞ্চবার্ষিক যোজনায় আমরা আমাদের বিভিন্ন সড়ক কর্মপ্রকল্পের জন্য ৪৫৫ কোটি টাকা চেয়েছিলাম। তার পরিবর্তে প্রথমেই আমাদের বলা হয়েছিল যে আমরা মাত্র ১০৫ কোটি টাকা পেতে পারি। কিন্তু এখন দেখছি,

৫৪ কোটি টাকার একটি নগণ্য অঙ্গ মাত্র যোজনার জন্য বরাদ্দ করা হয়েছে। তারমধ্যে ১১.৭৫ কোটি টাকা নির্দিষ্ট করে রাখা হয়েছে প্রথম বছরের জন্য, যা ১৯৮৬ সালের ৩১এ মার্চ শেষ হয়েছে।

৫। বর্তমান সড়কগুলির মেরামত ও রক্ষণাবেক্ষণের জন্য অর্থবরাদ্দ সম্পর্কে আমাদের অভিজ্ঞতা একই রকমের বেদনাদায়ক। ভারত সরকারের পরিবহন উন্নয়ন পরিষদ মুখ্য বাস্তুকারদের যে কমিটি নিয়োগ করে, সেই কমিটি ১৯৭৮ সালে এ বিষয়ে কিছু কিছু সুপারিশ করেছিল এবং ঐসমস্ত সুপারিশের ভিত্তিতে পশ্চিমবঙ্গের সড়কসমূহের রক্ষণাবেক্ষণের খরচ প্রতি কিলোমিটারে দাঁড়ায় ২০,০০০ টাকা (১৯৭৮ সালের মূল্যমানে)। পশ্চিমবঙ্গে আমাদের ২০,২০০ কিলোমিটার সড়ক রয়েছে। অতএব, এই সড়কগুলির যথাযথ রক্ষণাবেক্ষণের জন্য আমাদের বছরে ৪০.৪০ কোটি টাকার প্রয়োজন। তারমধ্যে সবেমাত্র যে বছর শেষ হল সেই বছরের মধ্যে আমরা সন্নিকটস্থ ২০ কোটি টাকা পেয়েছি।

৬। এখানে আরও কতকগুলি বৈশিষ্ট্য রয়েছে যা পশ্চিমবঙ্গের সমস্যার স্বরূপ নির্ণয় করে এবং সড়ক রক্ষণাবেক্ষণ সম্পর্কিত যেসব অসুবিধায় আমাদের সকলকেই পড়তে হয়, সেই অসুবিধাগুলির ব্যাখ্যা দেয়। প্রথমত, মুখ্য বাস্তুকারদের প্রাক্কলনটি বিশেষ একটি মাটির ওয়ার্কচার্জড্ এস্টাবলিশমেন্ট আকার এখন ঐতিহাসিক গুরুত্বপূর্ণ কারণে অনেক বেশি বড়। আমাদের পক্ষে এখন এর আকার কমিয়ে আনা খুবই শক্ত। কারণ যেকোনো ক্ষেত্রে শ্রমিক বাহিনীকে কমিয়ে আনা যে কত পরিণামসঙ্কুল, তা আমরা সকলেই সহজে অনুধাবন করতে পারি। দ্বিতীয়ত, ১৯৬৬ সালের আগে কয়েকটি বস্তুগত লক্ষ্যে পৌঁছানোর উদ্দেশ্যে প্রায় ৮,৮০০ কিলোমিটার সড়ক নির্মাণের কাজ খুব দ্রুত সম্পন্ন করতে হয়েছিল। গুণগত দিকটাকে তখন বিবেচনা করা হয়নি। সুতরাং আক্ষরিকভাবে বলতে গেলে, একটা নির্দিষ্ট পরিমাণ সড়ক-আবরণকে পাতলাভাবে বিছিয়ে দিতে হয়েছিল। একেবারে প্রথম থেকেই ব্যর্থতা ছিল এর ভাগ্যে এবং চাকার অ্যাক্সেলের ভার বৃদ্ধি সহ মোটরযানের বিবর্তনের ফলে খারাপ অবস্থা আরও খারাপ হয়েছে। ঐসব পলকা সড়ক পরবর্তীকালের ভারী মোটরযান চলাচলের উদ্দেশ্যে করা হয়নি। এইসমস্ত বাধাবিপত্তি নিয়েই আমাদের চলতে হচ্ছে।

৭। ১৯৮৬-৮৭ সালের জন্য নূতন সড়কগুলির উদ্দেশ্যে ১৪.৪ কোটি টাকা বরাদ্দ করা হয়েছে। এরকম সামান্য পরিমিত অর্থ কথাবার্তা বলার একটা উপযুক্ত বিষয়ই বোধ হয় না। কয়েকটি প্রধান সেতু, যেমন কল্যাণীতে হুগলি নদী সেতু। পশ্চিম দিনাজপুরে আত্রেয়ী নদী সেতু, বাঁকুড়া জেলায় রাজাগ্রামে দ্বারকেশ্বর নদ সেতু এবং হুগলি জেলায় চাঁপাডাঙ্গা পুরশুড়া আরামবাগ রোডের উপর বিভিন্ন সেতু নিয়ে যেসব কাজ ইতিমধ্যে শুরু করা হয়েছে, সেইসব কাজ চলাকালে আমরা ১০২ কিলোমিটার নতুন সড়ক নির্মাণ করতে পারব।

৮। জনগণের বিভিন্ন অংশ থেকে হয় নতুন সড়ক নির্মাণের জন্য, নয়তো কয়েকটি বর্তমান সড়কের মেরামতের জন্য সনির্বন্ধ দাবি করা হচ্ছে। আমি আমাদের আর্থিক দূরবস্থার কথা। বিশদভাবে বলেছি। যেসমস্ত দাবি করা হয়েছে তার সবগুলি পূরণ করা সম্ভব হবে না। জেলা উন্নয়ন কমিটিগুলি কয়েকটি ক্ষেত্রে অগ্রাধিকারের কথা বলেছে। আমরা যতদূর সম্ভব সেটা অনুসরণ করে চলার চেষ্টা করি। আমি মাননীয় সদস্যদের অনুরোধ করব যে

তাঁরা যেন এগুলি মনে রাখেন এবং আমার অবস্থা বুঝে দেখেন, যদি আমি আমার কাছে তাঁদের প্রত্যাশা অনুযায়ী সবকিছু করতে সক্ষম না হই।

৯। চলতি বছরের জন্য জাতীয় সড়কের মূল কাজের উদ্দেশ্যে ৯.৬৯ কোটি টাকা এবং রক্ষণাবেক্ষণ ও মেরামত কাজের জন্য ৫.৯৮ কোটি টাকার প্রয়োজনের কথা আমরা ভারত সরকারকে জানিয়েছি। জাতীয় সড়ক নিয়ে আমাদের সাধারণ কাজকর্মের ধর্ম সম্পর্কে মাননীয় সদস্যগণ অবহিত আছেন। তথাপি আমি কুচবিহার জেলায় তোরসাও সেতুর নির্মাণ সম্পর্কে বিশেষভাবে উল্লেখ করতে চাই। এজন্য যে জমির প্রয়োজন সেই জমি ইতিমধ্যেই আমাদের দখলে এসেছে এবং সম্পূর্ণ প্রকল্পের আর্থিক প্রাক্কলনটি খুব শীঘ্রই ভারত সরকারের কাছে পেশ করা হবে। ডালখোলা বাইপাস সড়কটির কাজও অবিলম্বে হাতে নেওয়া হবে। এই কাজের জন্য যে জমির প্রয়োজন সেই জমিরও দখল নেওয়া হয়েছে। কিন্তু সবচেয়ে বেশি গুরুত্বপূর্ণ উন্নয়নের বিষয়টি হল প্রাক্কলিত ৪৮ কোটি টাকা ব্যয়ের কলকাতা-দুর্গাপুর এক্সপ্রেসওয়ের অনুমোদন। বিশ্বব্যাঙ্কের সহায়তায় ভারত সরকার এই অর্থের সংস্থান করবেন। এই এক্সপ্রেসওয়ে মোটামুটিভাবে হাওড়া-বর্ধমান রেলওয়ে কর্ড লাইনের সমান্তরাল হবে এবং এটি বর্ধমান পর্যন্ত যাওয়ার পথে অতিক্রম করতে হয় এমন অন্তত পাঁচটি লেভেল ক্রসিং এড়িয়ে চলতে পারবে এবং এর ফলে কলকাতা ও বর্ধমানের মধ্যে ১৬ কিলোমিটার দূরত্ব কমে যাবে। আমাদের একমাত্র দুঃখ এই যে, যেখানে অন্তত চারটি 'লোন'-এর দরকার সেখানে এই এক্সপ্রেসওয়েতে থাকছে মাত্র দুটি। আপাতত ব্যয় সঙ্কোচকে যান-চলাচলের সুবিধার চেয়েও বেশি গুরুত্ব দিতে হয়েছে। যদি সবকিছু ভালভাবে চলে, তাহলে এই গুরুত্বপূর্ণ প্রকল্পটির কাজ চলতি আর্থিক বছর শেষ হওয়ার আগেই আমরা শুরু করব এবং আমরা আশান্বিত যে, আগামী পাঁচ বছরে তা শেষ করব।

১০। পঞ্চবার্ষিক পরিকল্পনার অন্তর্ভুক্ত বৃহৎ প্রকল্পগুলি ছাড়াও আমরা পৃথকভাবে গঠিত কয়েকটি তহবিলের মাধ্যমে কিছু ক্ষুদ্রতর প্রকল্প হাতে নিতেও সমর্থ। এই ধরনের প্রথম তহবিলটি হল "কেন্দ্রীয় সড়ক তহবিল", যেখান থেকে এই বছর সাতটি নতুন গুরুত্বপূর্ণ সড়ক/সেতু নির্মাণের কর্মপ্রকল্প রূপায়ণের কাজ হাতে নেওয়া হয়েছে এবং এদের মধ্যে মালদহ জেলার নালাগোলা ঘাটে ব্রাহ্মণী নদীর উপর সেতু নির্মাণের যে কাজটি আগে হাতে নেওয়া হয়েছিল তা এগিয়ে চলেছে। দ্বিতীয় তহবিলটি হল "রেলওয়ে নিরাপত্তা তহবিল"। পশ্চিমবঙ্গে রেলের মোট টিকিট বিক্রিয় থেকে যে রেল-রাজস্ব আসে তারই একটি শতকরা ভাগ থেকে এই তহবিল গঠিত। এই তহবিলে বছরে জমে প্রায় ২৫ লক্ষ টাকা। এর কুড়ি শতাংশ বর্তমান লেভেল ক্রসিংগুলির উন্নয়নের জন্য এবং বাকি আশি শতাংশ রেল লাইনের উপর সড়ক ওভারব্রিজ তৈরির জন্য নির্দিষ্ট থাকে। ১৯৮৬ সালের ৩১-এ মার্চ পর্যন্ত এই তহবিলে মোট সঞ্চয়ের পরিমাণ ২০০ লক্ষ টাকার মতো। এই তহবিলের টাকায় সোদপুর, বেলঘরিয়া, শ্রীরামপুর, চট্টপাথর (আসানসোল), যাদবপুর এবং রথবাড়ি (মালদহ)-তে মোট ছটি সড়ক--ওভারব্রিজ তৈরির কাজ চলছে। এই সমস্ত প্রকল্পের জন্য মোট ব্যয়ের পরিমাণ প্রায় ১৪ কোটি টাকা। এর মধ্যে রাজ্যকে দিতে হবে প্রায় ৮ কোটি টাকা। সপ্তম যোজনার শেষে এই সড়ক-ওভারব্রিজ নির্মাণ তহবিলে মোট ৩ কোটি টাকা জমা পড়বে বলে হিসাব করা হয়েছে। সুতরাং ইতিমধ্যেই হাতে নেওয়া ঐ কাজগুলির খাতে প্রায় ৫ কোটি

টাকা ঘাটতি হবে। কাজেই, সপ্তম যোজনার কালপর্বে আমাদের পক্ষে নতুন কোনও সড়ক-ওভারব্রিজ তৈরির প্রকল্প হাতে নেওয়া সম্ভব হবে না।

১১। এখানে, রেল-ওভারব্রিজ নির্মাণ প্রসঙ্গে, দার্জিলিং জেলার শিলিগুড়ি শহরের মধ্যে এবং কলকাতার লেক গার্ডেন্স-এর লেভেল ক্রসিংগুলির কথা উল্লেখ করা আমি প্রয়োজন মনে করি। এগুলি অত্যন্ত বিরক্তিকর হয়ে দাঁড়িয়েছে। শিলিগুড়িতে লেভেল ক্রসিং-এর জায়গায় একটি ওভারব্রিজ তৈরি করে দেওয়ার সম্ভাবনা খতিয়ে দেখা হয়েছিল, কিন্তু জমি অধিগ্রহণ সংক্রান্ত দুরতিক্রম্য সমস্যাটি এর সঙ্গে যুক্ত থাকায় এ-ব্যাপারে সমস্ত চিন্তাভাবনা পরিত্যাগ করতে হয়েছে। পরবর্তীকালে রেলওয়ে ট্র্যাককে পুনর্বিন্যস্ত করে শহরের পাশ দিয়ে নিয়ে যাওয়ার বিভিন্ন প্রস্তাব পরীক্ষা করে দেখা হয়েছে। বর্তমানে এমন একটি প্রস্তাব আমাদের বিবেচনাধীন রয়েছে। যদি এটা সংশ্লিষ্ট সকলের পছন্দ হয়, তাহলে শহরের অভ্যন্তরস্থ রেলওয়ে ট্রাফিক তুলে দেওয়া হবে এবং এভাবেই শেষ পর্যন্ত একটি বিরক্তিকর সমস্যার সমাধান ঘটবে। কলকাতার লেক গার্ডেন্স-এর সমস্যাটিও একইরকম গুরুতর। আমি ইতিমধ্যেই অন্যত্র এই অভিমত প্রকাশ করেছি যে, লেক গার্ডেন্স-এ লেভেল ক্রসিং দুটির পরিবর্তে রেল-ওভারব্রিজ তৈরি একান্ত জরুরি। কিন্তু দুঃখের বিষয় এই যে, এই লেভেল ক্রসিং-এর দু'পাশের রাস্তাগুলি পূর্ত বিভাগের দায়িত্বাধীন নয়। কাজেই, অত্যন্ত প্রয়োজনীয় ওভারব্রিজগুলির নির্মাণের দায়িত্ব অন্যদের কাঁধে বর্তায়। তৎসত্ত্বেও, এই গুরুত্বপূর্ণ প্রকল্পের রূপায়ণের জন্য প্রয়োজনীয় জরিপ ইত্যাদি বাবদ আমি কলকাতা ইম্প্রুভমেন্ট ট্রাস্টকে একলক্ষ টাকা দিয়েছি এবং এই প্রকল্পের যথোপযুক্ত পরিকল্পনা ও নক্শা প্রস্তুত করতে আমার বিভাগ কলকাতা ইম্প্রুভমেন্ট ট্রাস্টকে সাহায্য করেছে।

১২। কর্তব্যের কথা যদি সঠিক বুঝে থাকি, তবে দ্বিতীয় হুগলি নদী সেতু সম্পর্কে কয়েকটি কথা আমাকে বলতেই হবে। যেটা আমি আগেও বলেছি তা হল, এ-ব্যাপারে আমার দায়িত্ব প্রতিনিধিত্বমূলক। কারণ, অর্থ বরাদ্দ করা হচ্ছে পূর্ত বিভাগের বাজেটে, অথচ আমার যে সহকর্মীর উপর নগর উন্নয়ন বিভাগের ভার রয়েছে, ঐ অর্থ ব্যয় করার আনন্দ তার। দেখা যাচ্ছে যে, কলকাতার দিকে অভিমুখী রাস্তার ৭৮ শতাংশ এবং হাওড়ার দিকে অভিমুখী রাস্তার ৩৮ শতাংশ ও মূল সেতুর ৫১ শতাংশ কাজ এ-পর্যন্ত সম্পূর্ণ হয়েছে। চলতি আর্থিক বছরে মূল সেতুর উপ-কাঠামো তৈরির কাজ শেষ হবে বলে আশা করা যায়, এবং প্রত্যেকটি ৬০০ ফুট উচ্চ পার্শ্ববর্তী "স্প্যান" দুটিও (হাওড়া ও কলকাতার দিকে) নির্মাণ করা হবে। এই উদ্দেশ্যে এ-বছর ৩৩ কোটি টাকার সংস্থান রাখা হয়েছে। এটা ভারত সরকারের কাছ থেকে ঋণ হিসাবে পাওয়া যাবে। এছাড়া রাজ্যের দেয় অংশ হিসাবে সাংগঠনিক, পুনর্বাসন ইত্যাদি কাজের জন্য ৩.৪৫ কোটি টাকার সংস্থান রাখা হয়েছে। আশা আছে যে, ১৯৮৭ সালের ডিসেম্বরের মধ্যে সেতুর কাজ সম্পূর্ণ হয়ে যাবে। যদি মাননীয় সদস্যবৃন্দ এ-বিষয়ে আরও কিছু জানতে চান, তাহলে তাঁরা নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত আমার সহকর্মীর কাছে তাঁদের প্রশ্ন রাখতে পারেন।

১৩। আমরা এখন সরকারি ভবনগুলি সম্পর্কে কিছু বলতে পারি। এই বিষয়ে দুটি তাৎপর্যপূর্ণ ঘটনার কথা জানানো দরকার। প্রথমটি হল, অষ্টম অর্থ কমিশনের সুপারিশ অনুসারে প্রশাসনিক মান উন্নয়নের জন্য ভারত সরকারের কাছ থেকে কিছু অর্থপ্রাপ্তি। এই

অর্থের বড় অংশ পুলিশের আবাসিক গৃহ নির্মিত হবে। বহরমপুর, রায়গঞ্জ, মেদিনীপুরের মতো পশ্চিমবঙ্গের অন্যান্য জায়গায় অপেক্ষাকৃত ছোট ভবন তৈরি হবে। ১৯৮৬ সালের ৩১-এ মার্চে যে বছর শেষ হয়েছে সেই বছরে এই খাতে ১৫ কোটি টাকার মতো খরচ হয়েছে, এবং যদি সংশ্লিষ্ট সকল পক্ষ থেকে প্রয়োজনমতো অর্থ মঞ্জুর আসে, তাহলে পরবর্তী তিন বছরে শুধু এই প্রকল্পে ৩৫ কোটি টাকার মতো ব্যয় হবে। ফলে, এই কর্মসূচি রূপায়ণের জন্য ভারত সরকার কর্তৃক নির্দিষ্ট চার বছর সময়-সীমার মধ্যে মোট খরচ সন্নিকটস্থ ৫০ কোটি টাকায় দাঁড়াবে।

১৪। উন্নয়ন কর্মসূচির একটি অংশ হিসাবে আমার রাজ্যের বিভিন্ন জেল ও সাব-জেলের সুযোগ-সুবিধা বৃদ্ধির ব্যবস্থা করব এবং সারা রাজ্যে গ্রামীণ স্বাস্থ্যকেন্দ্রের জন্য ভবনগুলি নির্মাণ করব।

১৫। দ্বিতীয় তাৎপর্যপূর্ণ ঘটনা হল, ২৪-পরগনা জেলার দ্বিধাবিভাজন। উত্তর দিকের নতুন জেলার সদর হয়েছে বারাসাতে। এটা সহজবোধ্য, পূর্বতন মহকুমা সদরকে জেলা সদরে রূপান্তরিত করতে হলে বেশ কিছু সংখ্যক ভবন নির্মাণের কাজ হাতে নিতে হবে। সদরে রূপান্তরিত করতে হলে বেশ কিছু সংখ্যক ভবন নির্মাণের কাজ হাতে নিতে হবে। প্রাক্কলিত ৮২ লক্ষ টাকা ব্যয়ের একটি প্রশাসনিক ভবন নির্মাণের কাজ এগিয়ে চলেছে।

১৬। গত কয়েক বছরে, মহাকরণস্থিত বিভিন্ন বিভাগের কর্মীসংখ্যা ক্রমাগত বেড়ে গিয়েছে। এই ভবনগুলিতে গিয়েছে। এই ভবনগুলিতে লোকের ভিড় অত্যন্ত তীব্র। ফলে, পরিবেশ কাজের উপযোগী বা স্বাস্থ্যসম্মত কোনোটাই নয়, এবং অধস্তন কর্মচারিবৃন্দ—সংখ্যাশক্তিতে যাঁদের প্রাধান্য—তাঁরা ঠিকমতো কাজ করতে পারছেন না। এজন্য, চার্নক প্লেসে, প্রেসিডেন্সি ডিভিসনের কমিশনারের অফিস যেখানে রয়েছে সেখানে একটি নতুন ভবন নির্মাণের জন্য একটি কর্মপ্রকল্প রচিত হয়েছে। এই ভবনটির সম্মুখমণ্ডলের যথেষ্ট ঐতিহাসিক তাৎপর্য আছে। কারণ, এই ভবনটিকে কলকাতার প্রাচীনতম ভবন বলা হয়ে থাকে। তাই, পুরোভাগসহ চার্নক ভূ-গৃহাদির এই সম্মুখমণ্ডল রক্ষা করা হবে। বাড়ির পিছনের অংশসমূহ ভেঙে ফেলা হবে এবং যে নতুন ভবনটি নির্মিত হবে তার স্থাপত্যগত পরিকল্পনা এমনভাবেই করা হয়েছে, যাতে সেটি বিদ্যমান রাখা সম্মুখমণ্ডলের সঙ্গে সঙ্গতিপূর্ণ হয়ে চিরদিন বিদ্যমান থাকে, আমার তো তাই বলা উচিত।

১৭। কলকাতা মেডিক্যাল কলেজ এবং হাসপাতাল ভবন-সংযুক্তির অংশবিশেষের অবস্থা আমাদের কিছু চিন্তার কারণ হয়ে দাঁড়িয়েছে। আমরা স্বাস্থ্য বিভাগের কাছে এই সমস্ত অংশের মেরামতের জন্য আমাদের সুপারিশসমূহ প্রধান করেছি। আমি জানি, পুরানো বাড়িগুলি ধাপে ধাপে ভেঙে ফেলার প্রকৌশল প্রণয়নের জন্য একটি কমিটি গঠন করা হচ্ছে। এছাড়া, কলকাতা মেডিক্যাল কলেজ হাসপাতালে প্রাক্কলিত ৩৮৫.৪২ লক্ষ টাকা ব্যয়ে একটি নতুন বহুতল সার্জিক্যাল ব্লক নির্মিত হবে। চলতি আর্থিক বছরে এই নির্মাণকার্য শুরু হবে।

১৮। পূর্ত বিভাগ পশ্চিমবঙ্গ আর্ট ফিল্ম সেন্টার 'নন্দন' নির্মাণ করেছে। গত বছর সাধারণের জন্য এটি উন্মোচিত হয়েছে। এর স্থাপত্য এবং অন্যান্য বৈশিষ্ট্য কলা রসিক ও সাধারণ মানুষ উভয়েরই প্রশংসা অর্জন করেছে। এই সেন্টার কলাজগতের একটি দীর্ঘলালিত

আকাঙ্ক্ষা পূরণ করেছে। আমাদের কলাবিষয়ক প্রয়াসসমূহ, যদি এভাবে বলা যায়, নিঃশেষিত হয়ে যায়নি। বাগবাজারে একটি সর্বজনীন থিয়েটার 'গিরিশ মঞ্চ'-এর নির্মাণ কার্য এগিয়ে চলেছে। শীঘ্রই এটি সম্পূর্ণ হবে।

১৯। অভিনয়-কলা থেকে এবার আমরা ভাস্কর্য এবং অতীতের মহাপুরুষদের স্মৃতি জাগ্রত রাখার ব্যাপারে আমাদের প্রয়াসের প্রসঙ্গে যেতে পারি। কলকাতায় ইস্টার্ন মেট্রোপলিটন বাইপাস ও নারিকেলডাঙা মেন রোডের সংযোগস্থলে শীঘ্রই সুভাষচন্দ্র বোসের একটি পূর্ণাবয়ব ব্রোঞ্জ প্রতিমূর্তি স্থাপন করা হবে। এই বছরের মধ্যেই একটি উপযুক্ত স্থানে তাঁরই ভ্রাতা শরৎচন্দ্র বোসের একটি বিশালতর প্রতিমূর্তি স্থাপন করা হবে। বর্তমানে জয়প্রকাশ নারায়ণ এবং ডঃ শ্যামাপ্রসাদ মুখার্জির প্রতিমূর্তিগুলির রূপায়ণকর্ম চলছে। এইভাবেই আমরা প্রয়াতদের শ্রদ্ধা জানাই এবং বিনম্র ভঙ্গিতে জীবিতদের সেবা করে যাই।

২০। ভবিষ্যতে আমাদের জন্য মোক্ষের কিছু আশা থাকতেও পারে। গত ফেব্রুয়ারি মাসে পুন্যাত্মা পোপ দ্বিতীয় জন পল রাষ্ট্রীয় অতিথিরূপে কলকাতা সফর করেন। তিনি সেন্ট জেভিয়ার্স কলেজ প্রাঙ্গণে প্রায় ১০,০০০ মানুষের একটি সভায় ও ব্রিগেড প্যারেড গ্রাউন্ডে প্রায় ৪,০০,০০০ মানুষের একটি বৃহত্তর জনসমাবেশে ভাষণ দেন। আলোকন এবং মঞ্চসমূহ (যেগুলি প্রকৃত সৌন্দর্যের আদর্শরূপে উচ্চ-প্রশংসিত) নির্মাণসহ এই অনুষ্ঠান দুটির সমস্ত আয়োজনগত ব্যবস্থাদিতে পূর্ত বিভাগ জড়িত ছিল। পোপের সফর যেমন স্মরণীয়, সবদিক বিচারে আমাদের ব্যবস্থাদিও ছিল তেমনি মনে রাখার মতো।

২১। মাননীয় স্পিকার মহাশয়, এই বলে, ১৯৮৬-৮৭ সালের জন্য যে দাবিগুলি আমি পেশ করেছি, সেগুলি গ্রহণ করতে সভাকে অনুরোধ জানাচ্ছি।

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে, ৩৯ নম্বর দাবির অধীন মুখ্যখাত "২৮৩-আবাসন", "৪৮৩-আবাসন সম্পর্কে মূলধন বিনিয়োগ" এবং "৬৮৩-আবাসনের জন্য ঋণ" বাবদ ব্যয় নির্বাহের জন্য ১৯৮৬-৮৭ আর্থিক বছরে সর্বমোট ২১,৩৩,৭৫,০০০ (একুশ কোটি তেত্রিশ লক্ষ পঁচাত্তর হাজার) টাকা মঞ্জুর করা হোক। (এর মধ্যে ভোট-অন-অ্যাকাউন্ট অনুমোদিত ৫,৩৩,৪৭,০০০ টাকা অন্তর্ভুক্ত রয়েছে।)

২। একুশ কোটি তেত্রিশ লক্ষ পঁচাত্তর হাজার টাকার যে দাবি পেশ করা হয়েছে. বিভিন্ন সমাজ উন্নয়নমূলক ও আনুষঙ্গিক কর্মপ্রকল্পগুলি রূপায়ণের জন্য তা প্রয়োজন। খাতওয়ারী বিশদ বিবরণ হল ঃ

| | | |
|---|---|---|
| (১) | ২৮৩-আবাসন | ১১,৫৬,৩১,০০০ টাকা |
| (২) | ৪৮৩-আবাসন সম্পর্কে মূলধন বিনিয়োগ | ৮,২৪,৪৪,০০০ টাকা |
| (৩) | ৬৮৩-আবাসনের জন্য ঋণ | ১,৫৩,০০,০০০ টাকা |
| | | ২১,৩৩,৭৫,০০০ টাকা |

৩। একুশ কোটি তেত্রিশ লক্ষ পঁচাত্তর হাজার টাকা মোট দাবির মধ্যে অন্তর্ভুক্ত রয়েছে ঃ

(ক) রাজ্য পরিকল্পনাভুক্ত (বার্ষিক পরিকল্পনা) আবাসন প্রকল্প রূপায়ণের জন্য ৬,৩২,০০,০০০ টাকা।

(খ) রাজ্য পরিকল্পনা বহির্ভূত কিছু আবাসন কর্মপ্রকল্প রূপায়ণের জন্য এবং নির্দেশনা, প্রশাসন ও পরিচালন সংক্রান্ত ব্যয় নির্বাহের জন্য ১৩,৬১,৭৫,০০০ টাকা।

(গ) বাগিচা শ্রমিকদের জন্য কেন্দ্রীয়খাতে ভর্তুকিপ্রাপ্ত আবাসন প্রকল্প রূপায়ণের জন্য ১,৪০,০০,০০০ টাকা। (রাজ্য পরিকল্পনা প্রণয়নের পর গত মার্চ মাসের শেষ দিকে সংবাদ পাওয়া যায় যে কেন্দ্রীয় সরকার বাগিচা শ্রমিকদের জন্য কেন্দ্রীয়খাতে ভর্তুকিপ্রাপ্ত আবাসন প্রকল্পটি গুটিয়ে নেওয়ার সিদ্ধান্ত নিয়েছেন—এটা সত্যই দুর্ভাগ্য। এই প্রকল্পের সমস্ত খরচ কেন্দ্রীয় সরকার রাজ্য সরকারকে দিয়ে থাকেন। কেন্দ্রীয় সরকার প্রস্তাব করেছেন, সংশ্লিষ্ট এজেন্সিগুলি হাডকো, এল আই সি আই এবং অন্যান্য আর্থিক ঋণদানকারী প্রতিষ্ঠানের নিকট থেকে আর্থিক সাহায্য গ্রহণ করতে পারবে। সুতরাং যদিও ওই উদ্দেশ্যে রাজ্য পরিকল্পনা খাতে ব্যয় বরাদ্দ করা হয়েছে তবে সম্ভবত এ টাকা ব্যয় করা যাবে না।)

৪। মাননীয় সভ্যগণ অবহিত আছেন যে, বিগত কয়েক বৎসর ধরে আমাদের তীব্র বাসস্থানের সমস্যা ও চরম আর্থিক সঙ্কটের সম্মুখীন হতে হয়েছে। বর্তমানে আবাসনের অভাব একটি বিশ্বব্যাপী সমস্যা। তাই ১৯৮৭ সনকে গৃহহীনদের আশ্রয়দানের আন্তর্জাতিক বছর হিসাবে ঘোষণা করা হয়েছে। ইন্টারন্যাশনাল ইয়ার অফ শেল্টার ফর দি হোমলেস (আই ওয়াই এস এইচ)। সপ্তম পঞ্চবার্ষিক পরিকল্পনায় সারা রাজ্যে আবাসন প্রকল্প রূপায়ণে আবাসন বিভাগের জন্য ২৮ কোটি টাকা বরাদ্দ করা হয়েছে যা ষষ্ঠ যোজনায় প্রাপ্ত অর্থের চেয়ে অনেক কম। সুতরাং বিশাল গৃহ সমস্যার সমাধান কেবলমাত্র আবাসন বিভাগের প্রচেষ্টায় সম্ভব হবে না।

৫। গৃহনির্মাণ মালমশলা ও অন্যান্য আনুষঙ্গিক দ্রব্যাদির মূল্যের তীব্র ঊর্ধ্বগতির জন্য বাজেট বরাদ্দের মধ্যে প্রত্যাশিত সংখ্যক আবাসন ইউনিটের নির্মাণকার্য সমাধা অসম্ভব। যাই হোক, এইসব অসুবিধা সত্ত্বেও আমার দপ্তর মধ্য ও নিম্ন আয়ভুক্ত ব্যক্তিদের এবং সমাজের অর্থনৈতিকভাবে দুর্বলতর শ্রেণীর মানুষের ক্লেশ লাঘব করতে যথাসাধ্য চেষ্টা করে চলেছেন।

৬। আবাসন বিভাগ চারটি সামাজিক অবাসন প্রকল্প রূপায়ণ করে থাকেন, যথা ঃ (১) সমাজের অর্থনৈতিকভাবে দুর্বলতর শ্রেণীর মানুষের জন্য, (২) মধ্য আয়সম্পন্ন ব্যক্তিদের জন্য, (৩) নিম্ন আয়সম্পন্ন ব্যক্তিদের জন্য, (৪) রাজ্য সরকারি কর্মচারিদের জন্য এবং ভূমি অধিগ্রহণ ও উন্নয়ন প্রকল্প। ১৯৮৫-৮৬ সালে আমার দপ্তর মোট ১১০০টি আবাসন ইউনিটের নির্মাণকার্য সমাধা করেছেন, যার মধ্যে ২৬৬টি ইউনিট অর্থনৈতিকভাবে দুর্বলতর রাজ্যে মোট ৮৭০.২৩ লক্ষ টাকায় ১০৫২টি আবাসন ইউনিট নির্মাণের জন্য নতুন প্রকল্প অনুমোদন করেছেন। রাজ্য অর্থদপ্তর এই অতিরিক্ত কার্যের গুরুত্ব অনুধাবন করে ১৯৮৫-৮৬ সালের বাজেট বরাদ্দের অতিরিক্ত ২৫৫ লক্ষ টাকা মঞ্জুর করেছেন। যাইহোক, এটা উল্লেখ করা যেতে পারে যে বিগত কয়েক বছরের বরাদ্দের ঘাটতি পূরণের জন্য এই বাজেট বৃদ্ধি; এটা

স্বাভাবিক বার্ষিক বাজেট বৃদ্ধির ঘটনা নয়।

৭। ১৯৮৬-৮৭ সালে নতুন সামাজিক আবাসন প্রকল্পগুলির জন্য ৪২৯ লক্ষ টাকার ব্যয়ের প্রস্তাব করা হয়েছে যার মধ্যে ৩৫৯ লক্ষ টাকা সরকার নিজে বিভিন্ন ধরনের আবাসন ইউনিট নির্মাণের কার্যে ব্যয় করবেন এবং ৬৫ লক্ষ টাকা মধ্য আয়সম্পন্ন ও নিম্ন আয়সম্পন্ন ব্যক্তিগণকে নিজ উদ্যোগে বাসগৃহ নির্মাণে ঋণ প্রদানের জন্য নির্দিষ্ট করা হয়েছে। আশা করা যায় যে, আমার দপ্তর চলতি বছরে ১৬০০টি নতুন আবাসন ইউনিট নির্মাণ করতে সক্ষম হবেন এবং এই দপ্তর প্রদত্ত ঋণের সহায়তায় ব্যক্তিগত প্রচেষ্টায় আরও ৩৫০টি বাসগৃহ নির্মিত হবে।

আমি সানন্দে মাননীয় সভাগণকে অবহিত করতে চাই যে, আমার দপ্তর দীর্ঘদিন প্রয়াস চালিয়ে মধ্য আয়সম্পন্ন ও নিম্ন আয়সম্পন্ন ব্যক্তিদের ক্ষেত্রে প্রদেয় ঋণের সর্বোচ্চ মাত্রা বৃদ্ধির প্রয়োজনীয়তার কথা কেন্দ্রীয় সরকারকে বোঝাতে পেরেছেন এবং কেন্দ্রীয় সরকার তা করেছেন। এর সুফল হিসাবে আরও অধিক সংখ্যক মানুষ এই প্রকল্পের আওতায় ঋণের সুবিধা ভোগ করবেন।

৮। বিগত বছরের ঘোষণানুসারে আবাসন দপ্তর ইতিমধ্যে বেহালায় পুষ্পশ্রী সিনেমার সামনে ১৯২টি ফ্ল্যাট ক্রেতাদের নিকট হস্তান্তরিত করেছেন এবং তাঁরা সেখানে বসবাস করছেন। শিলিগুড়ির হিলকার্ট রোডের উপর নির্মিত বিভিন্ন প্রকারের ফ্ল্যাটগুলি ক্রমবিকাশশীল শিলিগুড়ি শহরের অফিসগৃহ সমস্যা সমাধানের উদ্দেশ্যে সরকারি বা আধাসরকারি সংস্থাকে বণ্টন করা হবে। দুর্গাপুরে সিটি সেন্টারে নির্মিত ১৭৭টি ফ্ল্যাটের বণ্টনকার্য ইতিমধ্যেই সমাপ্ত হয়েছে; আশা করা যায় ক্রেতাগণ কয়েক মাসের মধ্যে সেখানে বসবাস করতে পারবেন। আসানসোল মহকুমার কন্যাপুরে নিম্ন আয়সম্পন্ন ব্যক্তিদের জন্য ২০৪টি ফ্ল্যাটের এবং দুর্গাপুর মহকুমার বিধান নগরে মধ্য আয়সম্পন্ন ব্যক্তিদের জন্য ৮৪টি ফ্ল্যাটের নির্মাণকার্য প্রায় শেষ এবং ঐ ফ্ল্যাটগুলি যথাসময়ে বিক্রয় করা হবে। শম্পা-মির্জা নগরে নিম্ন আয়সম্পন্ন ব্যক্তিদের জন্য আরও ৩৫২টি ফ্ল্যাটের নির্মাণকার্য দ্রুত এগিয়ে চলেছে।

৯। আমার দপ্তর উত্তরবঙ্গের প্রত্যন্ত অঞ্চলে আবাসন সংক্রান্ত কর্মসূচি বাস্তবায়নের জন্য যথোচিত গুরুত্ব আরোপ করেছেন এবং আমরা দার্জিলিং, কার্শিয়াং ও কালিম্পং-এ আবাসগৃহ নির্মাণের প্রস্তাব করেছি। জলপাইগুড়ি ও কোচবিহার জেলায় কয়েকটি আবাসন প্রকল্পের কাজ চলছে এবং উপযুক্ত জমি পাওয়া গেলে নতুন প্রকল্প গ্রহণ করা হবে। উত্তরবঙ্গে আবাসন কর্মসূচি বাস্তবায়নের কার্যে ফলপ্রসূ তত্ত্বাবধানের জন্য আমার দপ্তর শিলিগুড়িতে একটি নির্বাহী বাস্তুকারের দপ্তর স্থাপন করছেন এবং আশা করা যায় যে, ঐ নতুন দপ্তর উত্তরবঙ্গের জন্য সুশৃঙ্খলভাবে বহুসংখ্যক আবাসন প্রকল্প প্রণয়ন ও বাস্তবায়ন করতে সক্ষম হবেন।

১০। অধিক পরিমাণ মূলধন গৃহনির্মাণ কর্মসূচির অগ্রগতির মূল কথা। রাজ্য সরকার বহুমুখী উন্নয়ন প্রকল্প রূপায়ণ তথা বিভিন্ন আর্থিক প্রতিশ্রুতি মেটানোর পর আমার দপ্তরের বার্ষিক পরিকল্পনা খাতে যে ব্যয় বরাদ্দ করতে সক্ষম হয়েছেন তা প্রয়োজনের তুলনায় খুবই অপ্রতুল। যাই হোক, অপ্রতুল বাজেট বরাদ্দ সত্ত্বেও আমার দপ্তর ভূমি অধিগ্রহণ ও উন্নয়ন

প্রকল্প রূপায়ণের কাজে মন্থর হলেও দৃঢ় পদক্ষেপে এগিয়ে চলেছেন এবং এই প্রকল্পের মাধ্যমে বাসগৃহের সুযোগ-সুবিধাসহ উন্নতমানের জমি সাধারণ মানুষকে ন্যায্য মূল্যে বিক্রয় করা হবে। দমদমের নিকট রাজারহাটে, বেহালার দক্ষিণে জোকায়, বজবজের দিকে মহেশতলায় এবং শিলিগুড়ির উপকণ্ঠে বিন্নাগুড়ি-দাবগ্রাম এলাকায় বিস্তৃত জমি সাধারণ মানুষের মধ্যে বণ্টনের প্রস্তাব রয়েছে, এ কাজ অবশ্য জমি পাওয়ার উপর নির্ভরশীল। এই পরিকল্পনার অংশ হিসাবে আমার দপ্তর ইতিমধ্যে 'পাড়ুই'-এ ৬৫টি প্লট রাজ্য সরকারি কর্মচারিদের মধ্যে বিক্রয় করেছেন এবং বিন্নাগুড়ি দাবগ্রামে সমাজের আর্থিকভাবে দুর্বলতর মানুষের জন্য নির্মিত ১৬৬টি আবাসগৃহের মধ্যে সরকারি দপ্তরের প্রয়োজনের অতিরিক্ত সবই উপযুক্ত মানুষের মধ্যে বিক্রয় করা হবে।

১১। ১৯৭২ সালে গঠিত পশ্চিমবঙ্গ আবাসন পর্ষদ রাজ্যের সম্পাদনে নিজেকে একটা বড় সংস্থা হিসাবে প্রতিষ্ঠা করেছে। সংশ্লিষ্ট সকলের যৌথ উদ্যোগে পর্ষদ বিভিন্ন অঞ্চলে ভূমি সংগ্রহ করে গৃহনির্মাণ কার্যে বড় রকমের সাফল্য লাভ করতে সক্ষম হয়েছে। পর্ষদ তার কর্মধারা রূপায়ণের জন্য হাউসিং অ্যান্ড আর্বান ডেভেলপমেন্ট কর্পোরেশন (হাডকো) ও বাজার থেকে গৃহীত ঋণের উপর নির্ভরশীল। পর্ষদ প্রাথমিক প্রতিকূলতা অতিক্রম করে উল্লেখযোগ্য প্রগতি লাভ করেছে এবং পর্ষদের জনপ্রিয়তা দিন দিন বৃদ্ধি পাচ্ছে। ১৯৮৪-৮৫ আর্থিক বছরের শেষ পর্যন্ত পর্ষদ মোট ১৩,৪০৮টি আবাস ইউনিট নির্মাণ করেছেন এবং উপযুক্ত ক্রেতাদের মধ্যে বিক্রয় করেছেন। ১৯৮৫-৮৬ আর্থিক বছরে পর্ষদ ১,২২৪টি আবাস ইউনিট নির্মাণের কৃতিত্ব অর্জন করেছে, যার ৪৪০০টি ইউনিট সমাজের আর্থিকভাবে দুর্বলশ্রেণীর লোকেদের জন্য এবং ১৯২টি নিম্ন আয়সম্পন্ন ব্যক্তিদের জন্য নির্দিষ্ট। এছাড়া, সারা রাজ্যে ১৭১১টি ফ্ল্যাটের নির্মাণকার্য দ্রুত প্রগতিব পথে। চলমান প্রকল্প ও নতুন প্রকল্পের ব্যয় সঙ্কুলানের জন্য চলতি ১৯৮৬-৮৭ সালে পর্ষদ ১৪৭৭.৬০ লক্ষ টাকার বাজেট বরাদ্দ করেছেন যার ১১০ লক্ষ টাকা বাজার থেকে ঋণ হিসাবে পাওয়া যাবে।

১২। প্রায় ১০ বর্গ কিলোমিটার বিস্তৃত ডাক্তার বিধানচন্দ্র রায়ের স্বপ্নের শহর বিধাননগর দ্রুত পূর্ণ নগরায়ণের পথে এগিয়ে চলেছে এবং সেখানকার নাগরিকগণ আধুনিক নাগরিক জীবনের সমস্ত রকম সুযোগ-সুবিধা ভোগ করছেন। বিধাননগরের অনাবাসিক অঞ্চলে বাণিজ্যিক প্রতিষ্ঠান, বিনোদন কেন্দ্র, শিল্প সংস্থা ও অফিস অঞ্চল স্থাপনের ব্যবস্থা করা হয়েছে। ক্রমবর্ধমান আবাস-গৃহের প্রয়োজনে বিভিন্ন সংস্থা বিশেষত পশ্চিমবঙ্গ আবাসন পর্ষদ, নগর উন্নয়ন বিভাগ, আবাসন বিভাগ, কলিকাতা মেট্রোপলিটন ডেভেলপমেন্ট অথরিটি, কেন্দ্রীয় সরকারের বিভিন্ন সংস্থা, হাউসিং কো-অপারেটিভ সোসাইটিজ ও এছাড়া অন্যান্য সংস্থা বহু সংখ্যক ফ্ল্যাট নির্মাণ করেছেন ও করছেন। কয়েকটি প্রাথমিক ও মাধ্যমিক বিদ্যালয় এবং একটি সরকারি ডিগ্রি কলেজ ইতিমধ্যে স্থাপিত হয়েছে। একটি ২৫০ শয্যাবিশিষ্ট সরকারি হাসপাতালের নির্মাণকার্য চলছে এবং নগরের সেক্টর-৩-এ একটি ন্যাশনাল ইনস্টিটিউট অফ হোমিওপ্যাথি প্রতিষ্ঠিত হয়েছে। বিরাট একটি অঞ্চল ইলেকট্রনিক শিল্প স্থাপনের জন্য দেওয়া হয়েছে। বাণিজ্যিক অঞ্চলে শীঘ্রই গড়ে উঠবে আধুনিক সুযোগ-সুবিধাযুক্ত সিনেমা হল, হোটেল, রেস্তোরাঁ ইত্যাদি। লবণহ্রদ এলাকার উন্নয়ন, বাগজোলা জলনিকাশি প্রকল্পের রক্ষণাবেক্ষণ ও মেরামতি এবং বিধাননগর প্রশাসন পরিচালনার জন্য ১৯৮৬-৮৭ সালে মোট ৪,৯৪,৭৯,০০০

টাকা বরাদ্দের প্রস্তাব করা হয়েছে।

১৩। নগর উন্নয়ন দপ্তরের কল্যাণী ও পাতিপুকুর শাখা, কল্যাণী ও পাতিপুকুর উপনগরী এবং সেখানে অবস্থিত আবাসন প্রকল্পগুলি রক্ষণাবেক্ষণের জন্য অধিকার প্রাপ্ত এবং সেই উদ্দেশ্যে ১৯৮৬-৮৭ আর্থিক বছরে ১,২০,০০০ টাকা ব্যয়ের প্রস্তাব করা হয়েছে।

১৪। ১৯৭৮ সালে বন্যায় ক্ষতিগ্রস্ত এলাকায় গ্রামীণ গৃহনির্মাণ ঋণদান প্রকল্পটি জেলা পরিষদগুলির মাধ্যমে রূপায়িত হয় এবং এই উদ্দেশ্যে ১৯৮৫-৮৬ আর্থিক বছরে ২ লক্ষ টাকা ব্যয় করার প্রস্তাব ছিল এবং চলতি ১৯৮৬-৮৭ আর্থিক বছরে ১১১.০৪ লক্ষ টাকা ব্যয়ের প্রস্তাব করা হয়েছে।

১৫। মেদিনীপুরের হলদিয়ায় আবাসন ফ্ল্যাটগুলির রক্ষণাবেক্ষণ ও মেরামতির জন্য এবং আবাসন প্রকল্পের জন্য ১৯৮৬--৮৭ আর্থিক বছরে ৪ লক্ষ টাকা ব্যয়ের প্রস্তাব করা হয়েছে।

মহাশয়, এ ক'টি কথা বলে আমার উপস্থাপিত দাবি অনুমোদনের জন্য আমি সভাকে অনুরোধ জানাচ্ছি।

**Mr. Speaker :** There is no cut motion under Demand No. 25. There are five cut motions under Demand No. 70 and there are ten cut motions under Demand No. 39. All the cut motions are in order.

**MOTIONS FOR REDUCTION**
**DEMAND NO. 70**

**Shri Kashinath Mishra :** Sir, I beg to move that the amount of Demand be reduced by Rs. 100/-.

**Shri Abanti Mishra :** I beg to move that the amount of Demand be reduced by Rs. 100/-.

**DEMAND NO. 39**

**Shri Kashinath Mishra :** Sir, I beg to move that the amount of Demand be reduced by Rs. 100/-.

**Mr. Speaker :** Now I call upon Dr. Zainal Abedin to speak.

**ডাঃ জয়নাল্ আবেদিন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় পূর্ত দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় যে বিশাল, বিরাট এবং বিপুল ব্যয়-সম্পন্ন প্রস্তাবনা উপস্থাপন করেছেন মজুরির জন্য সেই প্রসঙ্গে আমি কিছু বক্তব্য রাখতে চাই। মাননীয় মন্ত্রী মহাশয় মিষ্ট-ভাষী এবং অধিকতর তৎপর। আমরা জানি, সাহিত্য সম্রাট ঋষি বঙ্কিমচন্দ্র "কৃষ্ণকান্তের উইলে" এমন একটি চরিত্রের অবতারণা করেছেন, আমি পশ্চিমবঙ্গে তারই একটি প্রোটো-টাইপ চোখে দেখতে পেরেছি।

[1-30–1-40 P.M.]

এত মিষ্টভাষী, তৎপর এবং সংবেদনশীল আচরণ সত্ত্বেও আজকে সরাসরি জিজ্ঞাসা

করতে চাই মাননীয় মন্ত্রী মহাশয়কে, আপনি এই দপ্তরের দায়িত্বে—১০ বছর হতে চলল আছেন। একটা কথা আপনাকে জিজ্ঞাসা করি, what was the size of the first plan? Rs. 72 crores for five years. What was the size of second plan? Rs. 154 crores for five years. What was the size of the third plan? Rs. 310 crores for five year period. Then for two years we had our annual plan. You remember, what was the size of the fourth plan? Rs. 317 crores. It was agreed to by the Hon'ble Chief Minister, Shri Jyoti Basu, While he was the Ex-Finance Minister and Deputy Chief Minister during the ULF and PULF regime.

আপনার আজকের পরিকল্পনার সাইজ কি? হোয়াট ওয়াজ দিস সাইজ? কতটা এগিয়েছেন? পঞ্চম পরিকল্পনায় ৬০০ কোটি টাকার বেশি, ষষ্ঠ পরিকল্পনায় ১২০০ কোটি টাকার বেশি। বহু নিন্দিত কংগ্রেসের দাবির ফলে এবং তৎপরতায় পঞ্চম পরিকল্পনায় ২৪০০ এবং ষষ্ঠ পরিকল্পনায় ৩৫০০, এর ফল কি? আপনাকে এটা পরিষ্কার বলতে হবে। আপনি একখানা রংচঙে বই এখানে বিতরণ করেছেন। আপনাদের নাকি ৮ বছর। এই ৮ বছরের কথায় বলেছেন খুব দ্রুত জিনিসপত্রের দাম বেড়ে যাচ্ছে এর জন্য আপনারা কাজ করতে পারছেন না। This is due to this.

এর মধ্যে কন্ট্রাডিকশন আছে। অর্থনৈতিক সমীক্ষায় যেটা দিয়েছেন তার সঙ্গে আপনাদের যে ৮ বছরের হিসাব যেটা দিয়েছেন তাতে ফিগারের কিছু অমিল বা গরমিল দেখা গেছে। আমি মনে করি এটা একটা বড় কিছু কি? আপনাদের পরিকল্পনার অ্যাচিভমেন্ট কি? হোয়াট ইজ ইওর অ্যাচিভমেন্ট? রাস্তা এবং ব্রিজের মধ্যে আপনাদের পরিকল্পনা কিছু আছে? নীল। আপনারা Just to serve your political purpose.

কিন্তু কোনও কমিটি নেই। কোনও কনসালটেড কমিটি বা অ্যাডভাইসরি কমিটি কিছুই নেই। যা কিছু আছে আপনার তত্ত্বাবধানে আছে। আপনি যে সমীক্ষা বিতরণ করেছেন তা দু-তিন প্রকারের। নম্বর ওয়ান, ন্যাশনাল হাইওয়ে, এতে অন্যান্য রাজ্যের তুলনায় আমাদের বড় শেয়ার নেই। আপনি এখানে একটা হিসাব দিয়েছেন, আমাদের স্টেট হাইওয়ের সম্বন্ধে তাতে আপনার গর্ব বোধ করার মতো, মানুষকে দেখানোর মতো কোনও তথ্য নেই। পরিকল্পনা একটু তুলনামূলকভাবে যদি বিচার করি, যে তথ্য দিয়েছেন, তাহলে বোঝা যাবে। third other roads maintained by the P.W.D. department.

সেখানে উপযুক্ত কোনও ফিগার নেই। ফোর্থ হল, in between the Communicating gap.

সেগুলি পূরণের জন্য ওভার ব্রিজেস অ্যান্ড ব্রিজেস তৈরির ব্যাপারে আপনাদের কোনও অ্যাচিভমেন্ট চোখে লাগার মতো নয়। মেজর লিঙ্কস যা দরকার সবই স্টিল মিসিং। কিন্তু আপনি জানেন আমাদের এই রাজ্যে ডিফেন্সের অনেক রোড আছে। সেখানে আপনাদের স্কোপ ইজ এনারমাস দেয়ার। ৩০০০ কিলোমিটার defence border roads. এখানে আছে। আপনার যে সব ইন্টারন্যাশনাল বর্ডার আছে, যেমন we have our borders with Nepal.

সুতরাং প্রথমেই কান্নাকাটি দিয়ে আরম্ভ করার কথা নয়। দ্রব্যমূল্য বৃদ্ধির জন্য আপনাদের ইচ্ছা সত্ত্বেও আপনি কাজ করতে পারছেন না। এই কথায় আমি একমত হতে পারছি না। পরিকল্পনাটা কি আমাদের অ্যাডভান্স ল্যানাননি।

আজকে পশ্চিমবঙ্গে এই হল কম্যুনিকেশন! সিক্সথ পয়েন্ট, আপনাকে জিজ্ঞাসা করি—ইন্দিরা গান্ধী, রাজীব গান্ধীর নেতৃত্বে গভর্নমেন্ট অফ ইন্ডিয়ার ২০-পয়েন্ট যে প্রোগ্রাম, তার মেজর কম্পোনেন্ট হচ্ছে এম. আর. ই. পি., আর. এন. ই. জি. পি। আজকে এর মাধ্যমে যে কর্মযজ্ঞ শুরু হয়েছে, তার সঙ্গে ইরিগেশন এবং পূর্তদপ্তরের ডাভটেলিং কোথায়? এক্ষেত্রে কিছুই করতে পারেননি। ব্ল্যাক টপিং করতে পারেননি ঠিকই, কিন্তু আর্থ-ওয়ার্ক করতে তো কোনও বাধা নেই?

সেভেন্‌থ পয়েন্ট, আপনাকে জিজ্ঞাসা করি—অন্য রাজ্য এবং অন্য দেশে আছে, কিন্তু এখানেই ব্রিজ অ্যান্ড রোড কর্পোরেশন নেই কেন? ১৯৮১ সালে আপনি পশ্চিম দিনাজপুরে গিয়েছিলেন এবং সেখানে রাতে ছিলেন। আমি দুঃখিত, আমি আপনাকে সম্মান দেখাতে পারিনি, ফিরিয়ে দিয়েছিলাম আপনাকে। আজকে সেই ব্রিজ অ্যান্ড রোড কর্পোরেশন কোথায় যারা ক্রিটিক্যাল গ্যাপ ফিল আপ্‌ করবে? কিন্তু অন্য দেশে এটা আছে। সেন্ট্রাল রিসোর্সে যদি না হয়েও থাকে, তবু সব দেশে এটা আছে। এনি অ্যাডভান্স কান্ট্রি—সেখানে এটা আছে। আজকে সেই পরিকল্পনা আপনার কোথায়? সবকিছুই তুলনামূলকভাবে বিচার করা উচিত। কাগজে দেখেছি, মহারাষ্ট্রে ১,৪৩,৪৫৯ কিলোমিটার হাইওয়ে তৈরি হয়েছে। সেখানে ওয়েস্ট বেঙ্গল ৪৪,০০০ কিলোমিটারের বেশি হাইওয়ে দেখাতে পারবেন না। এর মধ্যে ন্যাশনাল হাইওয়ের পরিমাণ আমরা ১,৬৩১ কিলোমিটার দেখতে পাচ্ছি। মহারাষ্ট্রের কথা এইজন্য তুলছি যে, ওখানে ১০ পারসেন্ট মাত্র পপুলেশন আমাদের থেকে বেশি এবং ওয়েস্ট বেঙ্গল থেকে ইন্ডাস্ট্রিয়ালী অ্যান্ড ইকোনোমিক্যালি অ্যাডভান্স কান্ট্রি তাকে বলা হচ্ছে। কিন্তু সেখানে ১০ পারসেন্ট মাত্র পপুলেশন আমাদের থেকে বেশি। সেখানকার চরিত্র দেখুন! ইভন্‌ ইন বিহার—তার চরিত্র দেখুন! ন্যাশনাল হাইওয়ে—যার ১০০ পারসেন্ট খরচ রিইমবার্সড্‌ বাই দি সেন্ট্রাল গভর্নমেন্ট—সেটারও এক্সপ্যানশন আপনার আমলে ঘটেনি কেন? দুর্গাপুর-কলকাতা স্টেট হাইওয়ে, হলদী নদীর উপর ব্রিজ সম্পূর্ণ হয়ে থাকতে পারে, কিন্তু সামান্যই কাজ করতে পেরেছেন। আজও উত্তরবঙ্গ যেতে হলে বিহারের পূর্ণিয়া জেলা দিয়ে যেতে হয়, আজও বেঙ্গল টু বেঙ্গল রাস্তা নেই কেন? তার ব্লু-প্রিন্ট আপনি নিয়েছেন কি? এর প্রস্তাবনা তো আট বছরে দেখলাম না, ইকোনোমিক রিভিউতেও দেখলাম না! ঐ পথে একবার ভোটের সময় ৩০০০ ব্যালট বক্স বিহার গভর্নমেন্ট আটকে দিয়েছিলেন। কিন্তু আজকে এর প্রস্তাবনা কোথায়? একথা তো বলা যায়, স্টেট হাইওয়ের পরিমাণ এখানে ৩,১৪৭ কিলোমিটার, আর মহারাষ্ট্রে ১৯,১২২ কিলোমিটার, যার পপুলেশন আমাদের তুলনায় মাত্র ১০ পারসেন্ট বেশি? জেলা পরিষদ রোড আপনার এখানে যেখানে ২৪,০০০ কিলোমিটার, সেখানে মহারাষ্ট্রে ১,০৯,৯১৭ কিলোমিটার। আর্বান রোডস্‌ অ্যান্ড মিউনিসিপ্যাল রোডস্‌ মহারাষ্ট্রে দেখুন—১২,০০০ কিলোমিটার, আমাদের এখানে লেস দ্যান ১০ থাউজেন্ড কিলোমিটার, অথচ আর্বানাইজেশন ইজ র‍্যাপিড্‌ হিয়ার! আরও দেখছি যে, আদার রোডস্‌ মেন্টেন্ড বাই ইওর ডিপার্টমেন্ট। যদি তুলনা করে দেখেন, দেখবেন যে—একস্ট্রা মিউনিসিপ্যাল রোডস্‌ মেন্টেন্ড

বাই পি. ডব্লু. ডি। এখানে একটা বিরাট ব্যবধান রয়েছে। ১৯৭২ সালে যে ফিগার ছিল, ১৯৮০ সালে সেই ফিগারটাই দিতে পেরেছেন। ১৯৮৫ সালের কোনও ফিগার দিতে পারেননি। সেখানে বিরাট ডিসপ্যারিটি রয়েছে। এর উত্তর নিশ্চয়ই মন্ত্রী মহাশয় দেবেন। বর্ধমানে ১৯৭২ সালে ছিল ১,২৯৪ কিলোমিটার, আপনার কার্যকালে সেটা ১,৪৯৬ হয়েছে। এটাই কি অ্যাচিভমেন্ট? ইজ ইট ইওর অ্যাচিভমেন্ট? বীরভূমে ১৯৭২ সালে ছিল ৭৪৬ কিলোমিটার, এখন সেটা ৯০০ কিলোমিটার হয়েছে। বাঁকুড়া জেলায় ১৯৭২ সালে ছিল ৯১০ কিলোমিটার, এখন হয়েছে ১,০৭৬ কিলোমিটার। মেদিনীপুর একটা বড় জেলা। এর গড়বেতাই হচ্ছে হাওড়া জেলার মতো।

[1-40—1-50 P.M.]

মেদিনীপুরের গড়বেতা হচ্ছে হাওড়া থানার মতো। মেদিনীপুরে কত? ১৫৮৯ কি.মি.। আপনাদের আমলে কি হয়েছে? ১৭৯২ কি.মি.। দিস ইজ ইয়োর অ্যাচিভমেন্ট! আমি পশ্চিম দিনাজপুরের কথা একটু স্মরণ করিয়ে দিতে চাই, ৭৮৬ ছিল—এখানে রেল লাইন নেই স্যার—আজকে এখানে ওঁদের আমলে হয়েছে ৮৪৬। ডাভ টেলিং কেন হল না? আজকে এন. আর. ই. পি, আর. এল. ই. জি. পি. এখানে মোর দ্যান ফাইভ ইয়ার্স জমে আছে। আপনারা ডাভ টেলিং কেন করতে পারছেন না? আর্থ ওয়ার্ক-এ কোনও খরচ হত না। আপনারা রাস্তাগুলো মেন্টেনেন্স করেছেন? আপনারা জানেন রাস্তা তৈরি হবার পর আর্লিয়ার থ্রি ইয়ার অর্থাৎ ৩-৪ বছর কিছু খরচা বেশি লাগে। আপনারা রাস্তা তৈরি করে চলে এসেছেন তারপর জলে ভেসে গেছে। কোনও মেন্টেনেন্স নেই, নিল, নো মেন্টেনেন্স। আপনারা একাধিকবার ডিফেন্সের জন্য অনুমোদন পেয়েছেন এই রাজ্যের জন্য, অন্ততঃ ৫ বার। আপনারা কোনও in the border areas of West Dinajpur and other areas of 24-Paraganas. মেন্টেনেন্স করেননি। এর জবাব আপনি নিশ্চয়ই দেবেন। জবাব দেবেন না এটা আমি বলছি না। কৃষ্ণকান্তের তো কিছু প্রভাব ছিল, আপনিও কিছু প্রভাবে আছেন। কিন্তু সঠিক জবাব, জ্ঞান সম্মত জবাব, যুক্তি সম্মত জবাব আমরা চাই। পার্থক্যটা কিসের, রাজনৈতিক প্রভাবের জন্য কাজকর্ম করতে পারছেন না, তফাৎটা কি হচ্ছে সেটা একটু আমাদের জানিয়ে দেবেন। আমরা জানি জবাব আপনি নিশ্চয়ই দেবেন। আপনার দপ্তরের সঙ্গে রাস্তা ছাড়া, ব্রিজ ছাড়া আরও অন্যান্য জিনিস আছে। কনসেনটেশন অফ ওয়ার্ক আপনার মধ্যে আছে। আপনার বাজেট ভাষণের মধ্যে সংক্ষিপ্তভাবে বলেছেন আপনার অনেক বিরাট এসটাবলিশমেন্ট। এই কম এসটাবলিশমেন্ট করা আপনার পক্ষে সম্ভব নয় এই ওয়ার্ক লোডে! আপনারা যেটা বলেন ডিসেন্ট্রালাইজেশন, why do you not spilt up this department into smaller Zones.

আপনারা জোনে ভাগ করে এখানে রক্ষণাবেক্ষণ করতে পারেন। আপনার ডিপার্টমেন্টের বিরাট এস্টাবলিশমেন্ট কমানো সম্ভব নয়। কমাতে আপনাকে বলছি না, কারও চাকুরি নষ্ট করতে বলছি না। কিন্তু পশ্চিমবাংলাকে জোনে ডিভাইড করে আপনি দায়িত্ব দিতে পারছেন না কেন? এই প্রশ্ন আমি আপনাকে সরাসরি করতে চাই। এতো গেল রাস্তার দিক। আপনি জানেন পশ্চিমবাংলায় কিছু কিছু রেল লাইন আছে যেগুলি রাস্তার উপর দিয়ে চলে গেছে। সেখানে ফ্লাই ওভারের প্রয়োজন আছে। আপনি এই ধরনের ৫টি জায়গার কথা বলেছেন,

আপনি যে বই আমাদের দিয়েছেন তাতে ৫টির কথা লেখা আছে দেখছি। আমি আজকে তাঁকে জিজ্ঞাসা করি, আপনার সব কাজ একই দপ্তরের কেন? সেইদিন আমরা শুনলাম নবগ্রামে ১৯৮৩ সালে হাসপাতালের অ্যাডমিনিস্ট্রেটিভ অ্যাপ্রুভ্যাল মিলেছে ৬ লক্ষ ৩০ হাজার টাকার, আপনি ১৯৮৬তে সেই কাজ আরম্ভ করতে পারেননি। এটা আমার কথা নয়, বিরোধীপক্ষ হিসাবে আমরা এটা প্রকাশ্যে তুলে ধরতে চাই না। আদার দ্যান ফরেস্ট ডিপার্টমেন্ট সমস্ত কাজ আপনার মাধ্যমে হবে। আপনার ভলিউম অফ ওয়ার্ক বেড়ে গেছে, you in charge of Housing department also. আজকে আপনি এটা দেখবেন না কেন?

আজকে এখানে জাজেরা বসে ডিসিসান নিয়ে তাঁদের রায় লিখতে পারছেন না। কোথাও কোথাও আপনার কাজের তড়িৎ গতি আমরা দেখছি, কিন্তু অ্যাডমিনিস্ট্রেটিভ রিফর্মস্ কমিটির সুপারিশ কার্যকর করতে পারলেন না কেন? নাম্বার ৪, আপনি ডিসিসান নিয়েছিলেন যে, The seat of power of West Dinajpur shall be at Raiganj.

আপনি ওখানে অ্যাডমিনিস্ট্রেটিভ বিল্ডিং করব বলে বসে থাকলেন। এ ব্যাপারে আপনার পরিকল্পনা কী? ডঃ অশোক মিত্র যে কমিটি করেছিলেন সেই কমিটির সুপারিশ অনুসারে কাজ করলে করেসপন্ডিং যে চেঞ্জ আসবে, যে সেট আপ করার দরকার তা কী আপনি করতে পেরেছেন? আপনি ডিনাই করেছেন দি রেকমেন্ডেশন অফ ডঃ অশোক মিত্র কমিটি। তৎপরিপ্রেক্ষিতে আপনি আপনার কাজগুলো অপেক্ষাকৃত ত্বরান্বিত করেছেন, কিন্তু অন্যদিকে আপনি নেগলেক্ট করেছেন—দেয়ার ওয়ার অল দি ইনফ্রাস্ট্রাকচারস্ রেডি টু সেট আপ দি ডিস্ট্রিক্ট হেড কোয়ার্টার অ্যাট রায়গঞ্জ। আপনি কিছু মেন্টেন করেননি। আজকে ওখানে ভূতের বাসা তৈরি হয়েছে। আপনাদের ব্যবস্থায় আইন-শৃঙ্খলা কিছু নেই, চোর-ডাকাত সব বসে আছে, তারা মজা করছে। পুলিশ আপনাদেরই পকেটে। এই যে ভুতুড়ে বাড়ি তৈরি হয়েছে এবং আইন-শৃঙ্খলার অবনতি দেখা দিয়েছে তারজন্য পক্ষান্তরে আপনি যে দায়ী তা অস্বীকার করতে পারবেন না। আমি তাঁকে ধন্যবাদ দিই—আমি আগেই বলেছি যে মন্ত্রী মহাশয় মিষ্টভাষী এবং তৎপর। মাননীয় স্পিকার মহোদয়, আমি তাঁকে জিজ্ঞাসা করি, বহু হাউসে, বিচারালয়, ন্যায়ালয় এবং অনেক জায়গায় আপনার সেক্রেটারিয়েটের মধ্যে যে সমস্ত অফিস আছে, ইন দি প্যাটার্নের বিষয়ে আপনি বলেছিলেন সল্টলেকে নিয়ে যাবেন, রাইটার্স বিল্ডিংসে ডাইরেক্টরেট এবং সেক্রেটারিয়েট দুটোকেই ট্রান্সফার করে সল্টলেকে নিয়ে যাবেন বলেছিলেন, তারজন্য বাড়িও নির্মাণ করা হয়েছিল, তা কি আপনি নিয়ে যেতে পেরেছেন? ডিসেন্ট্রালাইজ কি আপনি ডিপার্টমেন্টওয়াইজ করতে পেরেছেন? এখন তো সেকেন্ড এল. এফ. রেজিম শেষ হতে চলল, এখনও আপনি এই কাজ শেষ করতে পারলেন না। ওখানে রেল ভবন, কৃষি ভবন এবং বিজ্ঞান ভবন যেগুলো আছে, সেগুলোর ব্যাপারে আপনি আমাদের সামনে তেমন কোনও পরিকল্পনার ইঙ্গিত দিতে পারেননি। আপনার আর যে সমস্ত পরিকল্পনা অন্য কোথাও আছে তারও কোনও ইঙ্গিত এখানে দিতে পারেননি। আপনি বলেছেন যে জিনিসের দাম বেড়ে চলেছে—আপনি '৬৭ সালে, '৬৯ সালে এবং '৭৭ সালে আবার এই দপ্তরের দায়িত্বে এসেছেন, আপনি তো সেই সময়ের মধ্যে এই কাজগুলো শেষ করতে পারতেন, তাহলে তো আপনাকে একস্ট্রা কস্ট বহন করতে হত না? আপনি সেই সময়ের মধ্যে না করে প্রোলংগেশনের নীতি কেন নিলেন? দেরি হওয়ার জন্যই তো কন্সট্রাকশন মেটিরিয়াল কস্ট অনেক বেড়ে

গেল, আপনি কেন সেই সময়ের মধ্যে কাজগুলো করতে পারলেন না? স্টেডিলি কাজগুলো করতে পারলে তো এই অবস্থা দেখা দিত না? আপনার কাছে আমার নেকস্ট পয়েন্ট হচ্ছে এই যে, আপনার আন্ডারে মেকানিক্যাল ব্রিক প্রোডিউসিং সংস্থা যেগুলো আছে, সেখানে সামান্য প্রফিট হচ্ছে। ব্রিক প্রোডাকশনের দায়িত্ব যদি সরকার নিজে গ্রহণ করতে পারেন, এখন যে মার্জিন লাভ হচ্ছে, সেগুলো হোয়াই কান্ট ইউ ডু ইট ইন আদার প্লেসেস? এটা কেন করতে পারলেন না?

দুর্গাপুর অঞ্চলে যে কাজ হয়, সেখানে কোয়ালিটি অফ ব্রিক্স ভেরি ড্রাই এবং কিছু কিছু ড্রাই অঞ্চল কোয়ালিটি অফ ব্রিক্স ভেরি ব্যাড্। আপনি কোয়ালিটেটিভ চেঞ্জ কেন দেখাতে পারলেন না? রাস্তা, বাড়ি ইত্যাদির ব্যাপারে যে মেটিরিয়ালস্ দরকার, সেই মেটিরিয়ালস্-এর কোয়ালিটি কি রকম, তার টেস্টিং ফেসিলিটিসই বা কী, এ সম্বন্ধে এখানে একাধিকবার আমরা এই প্রশ্ন রেখেছি। রাস্তা, বাড়ি ইত্যাদির ব্যাপারে যে সিমেন্ট দরকার, তার হোয়াট ইজ দি প্রোপোর্শন? এই সমস্ত কিছুর কোনও সুপারভিশন পর্যন্ত হয় না। তার ফলে ডিওরেশান অফ দি স্ট্রাকচার কমে যায়, লংজিভিটি অফ দি স্ট্রাকচার কমে যায়। কোয়ালিটেটিভ কী পরিবর্তন করা দরকার, কোয়ালিটি টেস্টিং তত্বাবধান করার জন্য আপনার বাজেটে কী ব্যবস্থা আছে? আমরা বাজেট বক্তৃতার মধ্যে দেখলাম যে, হুগলি সেতু সম্পর্কে ইউ হ্যাভ রিটিন এ লাইন। আপনি নিজে এখানে একথা অস্বীকার করতে পারবেন না, আপনার অস্বীকার করার কোনও উপায় নেই।

[1-50–2-00 P.M.]

এর কৈফিয়ৎ আপনাকে দিতে হবে, কেন ভারত সরকারের বলে এড়িয়ে যাবার চেষ্টা করছেন? আপনি ১২ প্যারায় বলেছেন যে কর্তব্যের কথা যদি সঠিক বুঝে থাকি, তবে দ্বিতীয় নদী সেতু সম্পর্কে কয়েকটি কথা আমাকে বলতেই হবে। কেন বললেন এই কথা, ইউ উইথড্র ইট, মিঃ চক্রবর্তী, ইউ উইথড্র ইট। কেন বললেন এই কথা যে আমার দায়িত্ব প্রতিনিধিত্বমূলক। কারণ অর্থ বরাদ্দ করা হচ্ছে পূর্ত বিভাগের বাজেটে অথচ আমার যে সহকর্মীর উপর নগর উন্নয়ন বিভাগের ভার রয়েছে, ঐ অর্থ ব্যয় করার আনন্দ তার। আমার দায়িত্ব প্রতিনিধিত্বমূলক। কেন আপনি কি এখানে এর টাকা বুঝে নেবেন না? এটা কি কাক, কোকিলের ব্যাপার যে কাকের ঘরে কোকিলের শাবক হবে? তাহলে আপনাকে পোষিতভর্তিকা বলব? শুধু হিন্দুস্থান স্টিল, হিন্দুস্থান কনস্ট্রাকশন কর্পোরেশন ভারত সরকারের সংস্থা বলে এড়িয়ে যেতে পারবেন না। কেন আপনার সুপারভাইজিং স্টাফ দিয়ে তত্বাবধান করলেন না? কেন ফেবরিকেশন এবং প্লিন্থের তত্বাবধান করলেন না? আজকে কি এরজন্য শতাব্দী দাঁড়িয়ে থাকবে? আপনি যে সেতু করতে অবহেলা করেছেন সেই অবহেলার দায়িত্বের ভার আপনাকে নিতে হবে, আপনি নিতে বাধ্য। এখানে ১২প্যারায় আপনি বলেছেন নগর উন্নয়ন মন্ত্রী তার তত্বাবধানে অর্থ ব্যয় করা হবে। আপনি এইভাবে পাশ কাটিয়ে যাবার চেষ্টা করেছেন। ভারত সরকার কি বলে দিয়েছে যে হিন্দুস্থান কনস্ট্রাকশনে কোনও তত্বাবধান করতে পারবেন না, তাদের উপর কোনও খবরদারি করতে পারবেন না? হিন্দুস্থান কনস্ট্রাকশনের উপর দায়িত্ব ছেড়ে দিয়ে কি আপনার দায়িত্ব অস্বীকার করতে পারবেন? এতে আপনার ক্যালাসনেস ফুটে উঠছে, [illegible] দায়িত্বজ্ঞানহীন তার অভাব পরিস্ফুট হয়ে উঠেছে। যার ফলে আজকে যোগাযোগ

ব্যবস্থা বিচ্ছিন্ন এবং অ্যাক্সিডেন্ট লেগেই আছে। তার পরে কি দেখছি — ঘরের ছাদ আজ কোলাপস্ করছে। রাস্তায় অ্যাক্সিডেন্ট লেগেই আছে। রাস্তা দিয়ে যাতায়াত ঠিকমতো করা যায় না। দুর্ভোগের শেষ থাকে না, যে সমস্ত রাস্তা নতুন হয়েছে এবং বহুদিন চলার কথা সেগুলি কিছুদিনের মধ্যেই খারাপ হয়ে যাচ্ছে। সমস্ত ব্যবস্থা কোলাপস্ হয়ে গেছে ইনক্লুডিং সাগর মেলা—সাগর মেলায় যে অ্যাক্সিডেন্ট হয়েছে তা সকলেরই জানা আছে, এই ব্যাপারে কেউ কেউ হয়ত বলবেন কুম্ভমেলার কথা বলে সাফাই গাওয়ার চেষ্টা করবেন। কিন্তু এক জায়গায় হয়েছে বলে আরেক জায়গার কথা বলে কোনও লাভ হবে না। আমি আবাসন সম্পর্কে দু'একটি কথা বলতে চাই—মাননীয় মন্ত্রী মহাশয়কে আমি পরিষ্কারভাবে জিজ্ঞাসা করতে চাই এই আবাসনের ব্যাপারে আপনি যা করেছেন তাতে আমার মনে হয় সরকার কি কমিউন্যাল? It is communal Government? আজকে সংবিধানের সংশোধন করার পরে আপনার কার্যকালে শুধু কলিকাতা এবং শিলিগুড়ি ছাড়া আর কোথায় পরিবর্তন করেছেন? ওয়েস্ট দিনাজপুরে, মালদায় আপনি কি করেছেন? আপনি হলদিয়ায় ফ্ল্যাট করবেন বলেছেন। আমি সরাসরি আপনাকে জিজ্ঞাসা করি আপনি যে ফ্ল্যাট করছেন, আপনার নীতি কি? আপনার নীতি নির্মম in the garb of secularism you are communal elements in your heart of hearts? আমি সরাসরি জিজ্ঞাসা করি এই মাইনরি কমিউনিটিসকে কত পারসেন্ট দিয়েছেন? আপনার কি মনে হয় Are they all very big and giants? Are they all very prosperous? What are their fate and what are their percentages? আমি আপনাকে ক্লেম করতে পারি আপনি মুখে তো খুব ন্যাশনাল ইন্ট্রিগ্রেশনের কথা বলেন কিন্তু কত কয়েনসাইড করতে হবে আর কত রিকনসিল করতে হবে সে সম্বন্ধে তো বললেন না?

আপনি যদি তা করেন তাহলে বলব আপনি চরম বৈষম্যমূলক ব্যবহার করবেন। দুটো নীতি কখনো চলতে পারে না। I challenge you, Mr. Chakraborty you have been all through pursuing a Communal policy? আপনাকে জিজ্ঞাসা করার ছিল সেখানে ১৫০০ লোক বাস করবে বলেছিলেন সেখানে লিজ দেবেন সেই ব্যাপারে আপনি কি করলেন? যেখানে মুসলিম কনসেনট্রেশন আছে, যেখানে হরিজন কনসেনট্রেশন আছে এবং যেখানে তফসিলি কনসেনট্রেশন আছে সেখানে আপনি কি ব্যবস্থা গ্রহণ করবেন? আপনি লিঙ্ক রোডের ব্যবস্থা করে দেবেন বলেছিলেন তার কি করলেন? আপনি একটা পারসেনটেজ দেবেন বলেছিলেন তাতে আপনার কোথায় কোথায় আবাসন হচ্ছে—তার কত নিম্নমানের, কত মধ্যবিত্ত আয়ের আর কত উচ্চ আয়ের এতে ভাড়া দেবেন সেটা জানাবেন এবং এর কত পারসেন্ট টু দি উইকার সেকশন অফ দি সোসাইটি সেটার হিসাব দেবেন।

আজকে তো এই কথা আপনাকে বলতে হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এর জবাব আপনাদের কাছে চাই—জবাব নাই। এতদিন দেননি আজকে দিতে পারলে খুশি হব। আজকে হাউসিং সমস্যা আপনারাই তো দেখতে পাচ্ছেন, আপনাদের সরকারি জমি, রাস্তা, সরকারি আবাসন—বিভিন্ন জমিতে এনক্রোচমেন্ট হচ্ছে। হোয়াট ইজ ইয়োর লাভ অ্যান্ড অ্যাটাচমেন্ট ফর রিমুভ্যাল অফ এনক্রোচমেন্ট? কি কি জবাব আছে আপনার এনক্রোচমেন্টের। কোন বস্তির জায়গা এনক্রোচমেন্ট হচ্ছে, রাস্তার জায়গা এনক্রোচমেন্ট হচ্ছে, যানজট হচ্ছে।

আপনাদের সরকারি জায়গা এনক্রোচমেন্ট করে মানুষ বসে যাচ্ছে। এর ফলে আজকে এখানে সার্কুলার রেলওয়ে হতে পারছে না কারণ এনক্রোচমেন্ট হয়ে যাচ্ছে; আপনাদের এনক্রোচমেন্ট আপনাদেরই জমিতে, পরিবহনের জমিতে, আবাসনের জমিতে। কি প্রিভেনসন নিয়েছেন, কয়টা কেস আপনারা করেছেন—এর কি ব্যবস্থা আপনাদের আছে? আপনাদের এক শরিকের তো ১৩ ঘর, আবার রাজপুত্রের মতো ১৩ হাঁড়ি। একজন বললেন এর দায়িত্ব নিয়েছেন। একদল বলবেন এতগুলি কনস্টিটিউটস অফ লেফ্‌ট ফ্রন্ট, আবার কেউ বলবেন অ্যাকচুয়ালি ইট ইজ এ রাইট ফ্রন্ট। একজন বলছেন এই জায়গা দখল করো, রাস্তা দখল করো, আর একজন বলবেন না তুলে দাও। তাই এই অবস্থায় আজকে সংঘর্ষ এবং শৃঙ্খলার প্রশ্ন দেখা দিয়েছে ফ্রন্টে। আপনারা ইনকোঅর্ডিনেশন এখানে আছেন। আজকে তাই এটা পরিষ্কারভাবে আমি জিজ্ঞাসা করছি? নেকস্‌ট প্রশ্ন হচ্ছে—আপনাদের এলাইনমেন্টস, সিলেকশন অফ সাইটস এই দুটোতে বিরাট ফারাক রয়েছে, এতে এক্সপার্টদের কোনও মত নেই। আর-বিট্রারিদেরও মতো নেই। স্যার, জাস্ট আই অ্যাম অফ অল। মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি আলেকজান্ডার সেলকিরক নন। আই অ্যাম অফ অল আই সার্ভে। আপনাকে একটা রাজ্য পরিচালনা করতে হয় ইন এ হোল সাইট—আপনি তার কি ব্যবস্থা নিয়েছেন। সেইজন্য কোনও মতামত নিয়েছেন, কোনও পিরিওডিকাল কনসালটেশন হয়েছে কি? আপনাকে শুধু একটা ধন্যবাদ দিচ্ছি কারণ, কোনও কাজ করতে হলে আপনি তৎপর — এটা বলেন। আই অ্যাপ্রিসিয়েট দ্যাট, আপনি সুইফট। কিন্তু যেখানে ক্রিটিক্যাল গ্যাপ রয়েছে যেখানে ক্রিটিকাল নেসাসিটি রয়েছে সেইগুলির তো কোনও এসেসমেন্ট নেই। একটা নতুন আরবানাইজেশন হিসাবে আপনার দপ্তর থেকে সেই প্ল্যান কোথায়? চণ্ডীগড়ে হয়েছিল—ইউ নো, দিল্লিতে হয়েছে—ইউ নো, বাট ক্যালকাটা হ্যাপেনস টু বি এ আনপ্ল্যান্ড সিটি। এখানে কোনও প্ল্যান নেই। এখানে মহা সমস্যা দেখা দিচ্ছে একটার পর একটা। এখানে যে সমস্ত নতুন আরবানাইজেশনগুলি হচ্ছে সেখানে আপনার প্ল্যান কোথায়? এত পারসেন্ট রোড, এত পারসেন্ট শিক্ষা-ইনস্টিটিউশন, এত পারসেন্ট প্লে-গ্রাউন্ড ছাড়, এত পারসেন্ট রেসিডেন্টাল এরিয়া নাও এই নিয়ে রোড এলাইনমেন্ট হবে। এখানে ব্রিজ আছে, এখানে এন্টারটেইনমেন্ট আছে। এতে পরিকল্পনার দায়িত্ব আপনি গ্রহণ করেননি। অথচ প্রথমেই আপনি জানালেন এস্টাবলিশমেন্ট ইজ এ বিগ ওয়ান; আজকে এই কথা তো সরাসরি আপনাকে জিজ্ঞাসা করতে হয় maintenance of roads is very bad but Housing is worst here in West Bengal throughout Republic of India. এই কথা বলতে বাধ্য হচ্ছি। কোনও জায়গায় স্কুলে ছাত্র পড়ছে—জলও পড়ছে। কোনও সুপারভিসন নেই। বিচারালয়ে বিচার চলছে জলও পড়ছে কোনও রকম ব্যবস্থা নেই। সমস্ত কিছু কোলাপস হয়ে যাচ্ছে অথচ ব্যবস্থা নেই। আজকে এই কথার উত্তর আপনাকে দিতে হবে, মাননীয় মন্ত্রী মহাশয়, একটা কথা আপনাকে জিজ্ঞাসা করি আপনি বলতেন এটা আপনার নয়—এখনও তাই? আজকে আরবানাইজেশনের সঙ্গে সঙ্গে মাননীয় কমল বাবুর দপ্তর রেগুলেটেড মার্কেট করেছেন, অবশ্য বাইরে। কিন্তু আমরা এখানে কিছু দেখতে পাচ্ছি না। ইট হ্যাজ নট কাম টু দি হেল্প অফ ফার্মার্স হেয়ার, কোনও জিনিস লেনদেন করতে দেখিনি। আমার জেলায় একটা মার্কেটের ডিক্লেয়ার শুনেছি, আমি গিয়ে দেখেছি সেখানে শুকনো, শ্মশান, ধু ধু করছে। আপনাদের সময়ে যে শুকনো আছে এটা তো আশা করি না। আপনাদের এখানে মার্কেটের কোনও প্ল্যান নেই—কেন? আপনার দপ্তরের

দায়িত্ব হচ্ছে আরবানাইজেশনের সঙ্গে সঙ্গে ইনকনসালটেশন উইথ দি কো-অপারেটিভ হাউসিং—এটা দেখা দরকার।

[2-00–2-10 P.M.]

আপনি জানেন সেদিন এ মেম্বার ফ্রম তালতলা অভিযোগ করেন যে আরবান সিলিং চালু হবার পর ৪ বিঘা জমি ৩ লক্ষ টাকায় বিক্রি হয়েছে। Why can't you identify and then take a decision? আপনি হাউসিং করবেন, সাইট পাচ্ছেন না সেখানে আপনি কো-অর্ডিনেট করবেন না? What is genuine co-operative and what is fake co-operation? কোনও কো-অর্ডিনেশান থাকবে না? আপনি সরকারি ফ্ল্যাট করবেন আর সেখানে ফেকড নাম দিয়ে দালালরা ....

**মিঃ স্পিকার ঃ** আমি জানি এটা ব্যাঙ্ক দিয়েছিল, প্রাইভেট পার্টির ব্যাপার নয়।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** আপনি অনেক কিছু জানেন। আপনার মতো সর্বজন স্পিকার আমরা কম পেয়েছি। এখানে কো-অর্ডিনেশন থাকা উচিত। যেখানে কো-অপারেটিভ কাজ করবে সেখানে হাউসিং-এর প্রয়োজন। আপনি যে বই দিয়েছেন তাতে দেখলাম Disputed bridge over Mahananda Kushmundi Chanchal Road which you said you would be pleased to lay the foundation stone along with the Hon'ble Chief Minister কিন্তু এসব কিছু আমরা দেখলাম না। এজিনিসগুলি আপনি পরিষ্কারভাবে বলুন। আপনি আজ এক কথা বলেন পরে অন্য কথা বলেন। আপনাদের একজন মন্ত্রী বলেছিলেন ৫ বছরের মধ্যে লোড শেডিং আর হবে না, কিন্তু ৫ মিনিট যেতে না যেতেই এখানে লোড শেডিং হল। আপনাদের কোনও অ্যাসুরেন্সের দাম নেই—ইরেসপনসিবল। সুতরাং এগুলি ইনক্লুড করুন তাহলে ভাল হবে। আজ যদি ইললেজিবলি ডিনাই করেন দেয়ার ইজ নো বার। Whether an M.L.A. of middle income group or low income group or I or any other person like me are eligible to claim. There is no question of suitability. It is the question of eligibility. Whether I am eligible or not. If any eligibility is denied, you deny my constitutional right. আজকে এখানে দ্রুততার সঙ্গে কাজ করতে হয়। আজকে স্পেস এবং টাইম দরকার You have no consideration for time. আপনি সময়ের সদ্ব্যবহার করেন না। আপনি যে প্ল্যান এবং যে এস্টিমেট করেন তাতে দীর্ঘ ৫ বছর যদি লাগিয়ে দেন তাহলে তো এস্টিমেট বেড়ে যায়। You have no responsibility towards time. If time is lost manything is lost. আপনাদের কর্তব্যে অবহেলার জন্য সময়ের সঙ্গে সঙ্গতি না রেখে কাজ করার জন্য সরকারকে এবং সাধারণ পাবলিককে অনেক খেসারত দিতে হচ্ছে। আশাকরি এটা সংযত করবেন। অর্থাৎ কো-রিলেশনের প্রয়োজন আছে। আপনারা রাস্তায় ব্রেকার দেন কিন্তু যেখানে প্রয়োজন সেখানে ব্রেকার নেই। আপনাদের এ বিষয়ে আরও র‍্যাশনাল হওয়া উচিত। এই কথা বলে আপনার যে বিরাট বিপুল ব্যয়বরাদ্দ রেখেছেন তার সঙ্গে আমি একমত নই বলে তার বিরোধিতা করছি এবং যে কাট মোশনগুলি আছে সেগুলি সমর্থন করছি।

**শ্রী মাধবেন্দু মোহান্ত :** মিঃ স্পিকার, স্যার, পূর্ত বিভাগের মাননীয় মন্ত্রী মহাশয় যে বাজেট বরাদ্দ পেশ করেছেন আমি তাকে সর্বান্তকরণে সমর্থন করে দু'একটা কথা বলতে চাই। দেশ স্বাধীন হওয়ার পর দীর্ঘদিন ধরে কংগ্রেস কেন্দ্রে ক্ষমতায় আছে এবং পশ্চিমবঙ্গেও ছিল। বিগত ৮ বছর ধরে বামফ্রন্ট সরকার তার সীমাবদ্ধ ক্ষমতা এবং আর্থিক সঙ্গতির উপর দাঁড়িয়ে পশ্চিমবঙ্গের সর্বাঙ্গীণ উন্নতির জন্য বিভিন্ন দিকে যেমন দৃষ্টি রেখেছে তেমনি সড়ক উন্নয়নের দিকেও লক্ষ্য রেখেছে। কংগ্রেসি শাসনে শুধু কলকাতা শহর এলাকায় নয়। গ্রামাঞ্চলে রাস্তাগুলির দুর্দশা আমরা দেখেছি, রাস্তায় গর্ত হয়ে গেছে, গাড়ি চলে না, গাড়ি বন্ধ হয়ে গেছে। আমি কংগ্রেসি বন্ধুদের স্মরণ করিয়ে দিতে চাই ১৯৭৮ সালে যে ভয়াবহ বন্যা হল সেই বন্যার ফলে সারা পশ্চিমবঙ্গের ৯টি জেলার যে দুর্গতি হয়েছিল, রাস্তা-ঘাটের যে ক্ষতি হয়েছিল সেটা স্মরণীয় সেই দিক থেকে সমস্ত রাস্তাগুলি মেরামত করা হয়েছে এবং যোগাযোগ ব্যবস্থা উন্নত করার জন্য বিভিন্ন সড়ক পরিকল্পনা নেওয়া হয়েছে। নদী মাতৃক পশ্চিমবঙ্গে দ্রুত সংযোগ স্থাপন করার জন্য সেতু নির্মাণ করতে হয়েছে। আমি নদীয়া জেলার কথা বলতে পারি নবদ্বীপে গৌরাঙ্গ সেতু হওয়ার পর উত্তরবঙ্গের সাথে তার যোগাযোগের ব্যবস্থা হয়েছে। নদীয়া জেলায় পলাশী পাড়ায় বীরেন্দ্র সেতু হওয়ার পর সেখানে দ্রুত যোগাযোগের ব্যবস্থা হয়েছে। আমরা দেখেছি নদীয়া জেলায়, অন্যান্য ক্ষেত্রে নানা পরিকল্পনা গ্রহণ.করার চেষ্টা চলছে, যেমন কল্যাণী—বাঁশবেড়িয়ায় একটা সেতু নির্মাণের কাজ চলছে। রাস্তা বলুন, সেতু বলুন সব ব্যাপারে আমাদের সরকার তাঁর সাধ্যমত কাজ চালিয়ে যাচ্ছেন। এইসব কাজ চালাতে গিয়ে আমাদের সরকার যে অসুবিধার সম্মুখীন হচ্ছেন সেই অসুবিধা সম্বন্ধে আমাদের ভাবতে হবে। বিগত ৯ বছরে আমাদের সরকার ১৪টি সেতু তৈরি করতে পেরেছেন এবং আরও ১৪টি সেতু নির্মাণের কাজ চলছে। এছাড়া উত্তরবঙ্গে বহু পাহাড়ী খরস্রোতা নদী রয়েছে, সেখানকার যোগাযোগ ব্যবস্থার উন্নতি করে অনগ্রসরতা দূর করার জন্য পরিকল্পনা নেওয়া হয়েছে। কেন্দ্রীয় পরিকল্পনায় গৃহীত রাজ্য জাতীয় সড়ক নির্মাণ প্রকল্প কাজটা অর্থনৈতিক বঞ্চনার জন্য ধীর গতিতে চলছে। উদাহরণস্বরূপ বেলঘোরিয়া এক্সপ্রেস ওয়ে, দুর্গাপুর এক্সপ্রেস ওয়ের ব্যাপারে প্রতিশ্রুতি দেওয়া সত্ত্বেও এই প্রকল্প এখন পর্যন্ত অনুমোদন অর্থ যোগান দেওয়া হয়নি।

[2-10–2-20 P.M.]

তাছাড়া চার সারি গাড়ি চালাবার পরিকল্পনা সংশোধন করে দুই সারি গাড়ি চলাচলের জন্য ব্যবস্থা হবে। কিন্তু অন্যান্য রাজ্যে কেন্দ্রীয় সাহায্যে চার সারি ব্যবস্থা হয়েছে। পশ্চিমবাংলায় যে সেই ব্যবস্থা হল না এতেই বলা যায় আমাদের প্রতি কেন্দ্রের বৈষম্যমূলক আচরণ। তারপর, ঘনবসতিপূর্ণ কয়েকটা জায়গায় পরিকল্পনা নেওয়া হয়েছে। যেমন, মালদহ রথবাড়ী, বেলঘোরিয়া, শ্রীরামপুর, যাদবপুর, আসানসোল প্রভৃতি স্থানে ওভার ব্রিজ নির্মাণ করা হবে। আমি প্রস্তাব রাখছি রানাঘাট এবং বারাসাতেও ওভার ব্রিজের পরিকল্পনা গ্রহণ করা উচিত। কারণ উত্তরবঙ্গের বিভিন্ন রকম লরি এবং গাড়ি এই রাস্তা দিয়ে প্রতিদিন চলাচল করে এবং তাদের সংখ্যা কয়েক হাজার। এছাড়া রানিগঞ্জ গার্ডেন্স এবং সোদপুরে বাইপাশ নির্মাণের প্রস্তাব রয়েছে। বর্ধমান বাইপাশ নির্মিত হয়েছে এবং নদীয়া জেলার শান্তিপুরে বাইপাশের কাজ এগিয়ে গেছে। কাঁথিতে বাইপাশের পরিকল্পনা রয়েছে। বিভিন্ন জেলাতে জাতীয় সড়কের

সঙ্গে যে হাইওয়ে রয়েছে তার সঙ্গে কতগুলি লিঙ্ক রোড করার পরিকল্পনা রয়েছে। আমরা স্বীকার করি মানুষের দাবি ঠিক মতো পূরণ করা হচ্ছে না। একথাও ঠিক যে কাজগুলি শুরু হয়েছিল সেগুলিও নির্দিষ্ট সময়ের মধ্যে সমাপ্ত হচ্ছে না। নির্দিষ্ট সময়ের মধ্যে কাজগুলি না হবার জন্য খরচও বেড়ে যাচ্ছে। পশ্চিমবাংলার সামগ্রিক উন্নতির জন্য এবং আমাদের কমার্শিয়াল অ্যান্ড সোশ্যাল লাইফের উন্নতির জন্য সুষ্ঠু যোগাযোগ ব্যবস্থা থাকা দরকার। এই দিক থেকে সড়কের একটা গুরুত্বপূর্ণ ভূমিকা আছে। আপনারা সকলেই জানেন আমাদের নদীয়া জেলার উপর দিয়ে জাতীয় সড়কের অনেকখানি পথ গেছে। এই যে ১ হাজার ৬৩১ কিলোমিটার জাতীয় সড়ক গেছে তার মেন্টেনেন্স-এর দায়-দায়িত্ব রাজ্য সরকারকে গ্রহণ করতে হয়। আমাদের রাজ্য সরকারের টানাটানির সংসার হওয়া সত্ত্বেও এগুলি আমাদের দেখতে হচ্ছে এবং এর ফলে আমাদের নানারকম অসুবিধা হচ্ছে। এটা থেকেই বোঝা যায় পশ্চিমবাংলার প্রতি কেন্দ্রীয় সরকার বৈষম্যমূলক আচরণ করছেন। সড়ক এবং সেতু নির্মাণের ক্ষেত্রে দেখছি ১৯৮২-৮৩ সালে খরচ হয়েছে ২৬ কোটি ৯৩ লক্ষ টাকা এবং ১৯৮৫-৮৬ সালে খরচ হয়েছে ৩০ কোটি ৪৯ লক্ষ টাকা। এটা থেকেই বলা যায় পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার তাঁদের সীমাবদ্ধ আর্থিক ক্ষমতার মধ্যেও সড়ক নির্মাণের ক্ষেত্রে দৃষ্টি রেখেছেন এবং বাজেট—এ অধিকতর পরিমাণ অর্থ মঞ্জুরের চেষ্টা চলছে। অবশ্য এটা ঠিক প্রয়োজনের তুলনায় এই অর্থ খুবই নগণ্য। রাস্তা প্রসঙ্গে আমার আর একটা বক্তব্য হচ্ছে, নদীয়া জেলা সীমান্ত জেলা। সীমান্ত জেলার রাস্তাগুলি যাতে ভালভাবে তৈরি হয়, ভাঙ্গাচোরা না থাকে, গর্ত না থাকে সেদিকে নজর দেওয়া দরকার। এই প্রসঙ্গে আমার প্রস্তাব হচ্ছে, কৃষ্ণনগর থেকে গোপালপুর ঘাট, ভায়া তেহট্ট, করিমপুর—এই রাস্তাটা চওড়া করবার জন্য প্রকল্প নিতে হবে। অবশ্য মন্ত্রী মহাশয় এই রাস্তাকে চওড়া করবার পরিকল্পনা নিয়েছেন। আমি আশা করি একটি ভাল পরিকল্পনা করে একে চওড়া করবার ব্যবস্থা করা হবে।

কারণ, কৃষ্ণনগর থেকে গোপালপুর ঘাট রাস্তাটিকে জাতীয় সড়কের সমতুল রাস্তা বলা যেতে পারে। মুর্শিদাবাদের বহু গাড়ি এখান দিয়ে যায়। নদীয়া জেলার করিমপুর হচ্ছে সব চেয়ে বিগেস্ট পাট উৎপাদন কেন্দ্র। এই রাস্তা দিয়ে বহু লরি চলাচল করে। এই রাস্তাটি সঙ্কীর্ণ হবার ফলে প্রায়ই অ্যাক্সিডেন্ট হচ্ছে। এদিকটা আবার সীমান্ত এলাকা এবং অপর দিকে আবার এর একটা কমার্শিয়াল ইমপর্ট্যান্স আছে। গাড়ি প্রাচুর্যের দিকটা লক্ষ্য. রেখে এই রাস্তাটিকে আরও প্রশস্ত, উন্নতি করার প্রয়োজনীয়তা রয়েছে। আর হাই ওয়ে সম্পর্কে একটি কথা এখানে উল্লেখ করা যেতে পারে। হাই ওয়ে মেন্টেনেন্সের জন্য ওয়ার্ক অ্যাসিস্ট্যান্ট আছে। প্রতি ৫ মাইলে ৫ জন করে ওয়ার্কার্স গ্যাং আছে। এই ৫ জন ওয়ার্কার্স গ্যাংকে ঠিকমতো ভাবে কাজে লাগানো হয়নি। বেশির ভাগ সময়ই আমরা দেখেছি তারা চুপচাপ বসে থাকে। দু'ঝোড়া মাটি দিয়েই তাদের কাজ শেষ হয়ে গেল। মেন্টেনেন্সের কাজ যাতে ঠিক মতো করা হয় এবং এদের কাজ দেখাশোনা করার দিকে দৃষ্টি দেওয়া দরকার। এই দিকে আমি মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। রাস্তা সম্পর্কে আর একটি কথা বলা দরকার। হাই ওয়েই বলুন, আর ন্যাশনাল হাই ওয়েই বলুন, এই রাস্তার দু'ধারে যে জমিগুলি পড়ে থাকে সেখানে আবাদ হচ্ছে। তাছাড়া রাস্তার উপর ঘরবাড়ি করে নানারকম যাতায়াতের অসুবিধা সৃষ্টি করা হচ্ছে। রাস্তার দু'ধারের জমি যাতে ঠিকমতো রক্ষিত হয়, কেউ যাতে নষ্ট করতে

না পারে সেদিকে লক্ষ্য রাখা দরকার। আমরা অনেক সময় দেখেছি ফ্ল্যাঙ্কগুলি এলোপাথাড়ি কাটার ফলে মোটর অ্যাক্সিডেন্ট হচ্ছে, লোকের জীবনহানি হচ্ছে। সেই জন্য রাস্তা প্রশস্ত করা দরকার এবং যেটুকু রাস্তা রয়েছে সেটাকে বজায় রাখার জন্য আমাদের চেষ্টা করা উচিত। আর একটা জিনিস আমরা দেখছি যে, এই রাস্তার জন্য যে কন্ট্রাক্টর রয়েছে তাদের বিটুমেনের কাজ ঠিক মতো হচ্ছে না। বিটুমেন ঠিকমতো না দেবার ফলে স্টোন চিপস উঠে যায়। আর এই স্টোন চিপস উঠে যাবার ফলে রাস্তার মধ্যে ছোট ছোট গর্তের সৃষ্টি হয়। সঙ্গে সঙ্গে মেরামত না হলে আসতে আসতে সেটা বড় হয়ে যায়। আর বর্ষাকালে সেটা বড় হয়ে বিরাট বিরাট গর্তে পরিণত হয়। সেইজন্য আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব এইসব পেটি ওয়ার্কার্সদের দিকে ঠিকমতো দৃষ্টি দিতে হবে। আর একটি জিনিস আমরা লক্ষ্য করেছি উর্দ্ধতন অফিসার, ইঞ্জিনিয়ারদের অনেক সময় এই কাজ তদারকির ক্ষেত্রে ত্রুটি থেকে গেছে। আমি আবাসন সম্পর্কে দু'একটি কথা বলে আমার বক্তব্য শেষ করছি। ১৯৭৭-৭৮ সালে ৫১০টি এবং ১৯৭৮-৭৯ সালে ৫৪৩টি বাড়ি তৈরি হয়েছে। আর নিম্ন মধ্যবিত্ত, মধ্যবিত্তদের ভাড়া দেবার জন্য ঐ সময়ে ৩৭৬টি ও ১৮০টি বাড়ি তৈরি হয়েছে। আসানসোলে উপনগরী নির্মিত হয়েছে। বেহালায় বস্তি উন্নয়নে ২০৮টি ফ্ল্যাট তৈরি হয়েছে। কর্মচারিদের জন্য ১৯৮৪-৮৫ সালের লক্ষ্য মাত্রা ছিল ২৮২৪টি, সেখানে ২০৯৪টি হয়েছে। মধ্যবিত্ত ও নিম্ন মধ্যবিত্তদের জন্য ব্যবস্থা হয়েছে। যেসমস্ত আবাসন হচ্ছে সেগুলি লটারির মাধ্যমে বিলি হচ্ছে। মাননীয় সদস্য জয়নাল সাহেব এই ঘরবাড়ি বিলি বণ্টনের ক্ষেত্রে যে দৃষ্টিভঙ্গির কথা বলেছেন আমি তার সঙ্গে ভিন্ন মতো পোষণ করি। আমি এই কথা বলতে পারি যে আমাদের সরকার কোনো রকম সঙ্কীর্ণ দৃষ্টিভঙ্গি নিয়ে এই ঘরবাড়ি বিলি বণ্টন করেননি। এই কথা বলে মাননীয় মন্ত্রী যে বাজেট রেখেছেন আমি তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[2-20–2-30 P.M.]

**শ্রী কাশীনাথ মিশ্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পূর্ত ও আবাসন দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয় আজ এই সভায় যে তাঁর দপ্তরের যে ব্যয়বরাদ্দের দাবি উপস্থিত করেছেন সে সম্পর্কে আমি কয়েকটি কথা বলতে চাই। মাননীয় মন্ত্রী মহাশয় নিশ্চয় উপলব্ধি করতে পারছেন যে পশ্চিমবাংলার রাস্তাঘাটগুলির অবস্থা কি। সেখানে তিনি তাঁর বাজেট ভাষণের মধ্যে তাঁর দুঃখের কথা বলেছেন। সেখানে প্রতি কিলোমিটার রাস্তার রক্ষণাবেক্ষণের জন্য প্রায় ২০ হাজার টাকার মতন খরচ হয় ১৯৭৮ সালের মূল্যমান অনুযায়ী। এই রক্ষণাবেক্ষণের কার্জের জন্য তাঁর মূল টাকার প্রয়োজন হচ্ছে ৪০.৪০ কোটি টাকা। তা ছাড়া নতুন নতুন রাস্তার যে চাহিদা আছে সেখানে সেই অনুযায়ী টাকার যোগান নেই। স্যার, রাজ্য সরকারের বিভিন্ন দপ্তরের জন্য টাকা বরাদ্দের যে আনুপাতিক হার সেটা যদি পর্যালোচনা করা যায় তাহলে দেখা যাবে শিক্ষা, স্বাস্থ্য ইত্যাদি খাতে যে হারে টাকা বরাদ্দ করা হয়েছে সেই অনুপাতে পূর্ত দপ্তরের ব্যয়বরাদ্দ ধার্য করা হয়নি। স্যার, পশ্চিমবাংলার প্রায় ২০ হাজার ২শো কিলোমিটার রাস্তার কথা মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন। এই রাস্তাগুলির রক্ষণাবেক্ষণ, মেরামত ইত্যাদির প্রয়োজন আছে। তাছাড়া নতুন নতুন রাস্তা করা ও অর্ধসমাপ্ত রাস্তাগুলি সমাপ্ত করার প্রশ্নও আছে। আর্থিক অসুবিধার জন্য এইসব কাজ করতে অসুবিধার সৃষ্টি হচ্ছে। এরজন্য মাননীয় মন্ত্রী মহাশয় শহর ও গ্রামে যে সমস্ত রাস্তা করার ব্যাপারে প্রতিশ্রুতি

দিয়েছিলেন সে কাজ করার ব্যাপারেও অসুবিধার সৃষ্টি হচ্ছে। পশ্চিমবঙ্গের ২ হাজার ৩৯৫টি গ্রামের যোগাযোগের জন্য রাস্তার প্রয়োজন আছে, সেই নেট ওয়ার্ক-এর কাজ বন্ধ হয়ে যাচ্ছে। ১৯৮২ সালে যেটা আলোচনা হয়েছিল সেগুলি পর্যন্ত কার্যকর করা যাচ্ছে না।

আজকে বিভিন্নভাবে রাস্তাঘাটের যে দাবি আসে সেগুলি তুলনামূলকভাবে কার্যকর করতে যে অসুবিধার সৃষ্টি হচ্ছে তার মূল কারণ হচ্ছে অর্থের অভাব। এই অর্থের অসুবিধার জন্য তার পক্ষে কাজ করা অসুবিধা হচ্ছে। তিনি বলেন, আমি দরিদ্র ব্রাহ্মণ, আমরা সাধ আছে কিন্তু সাধ্য নেই। আজকে তিনি যে উক্তি করেন সেই পরিপ্রেক্ষিতে তার এটা আগে থেকেই উপলব্ধি করা উচিত ছিল এবং এই দপ্তরের আর্থিক সঙ্গতি বৃদ্ধি করার প্রয়োজন ছিল। বামফ্রন্ট সরকার যে সীমিত ক্ষমতার কথা বলেন, সেই সীমিত ক্ষমতার মধ্যে থেকে তার যে ক্ষোভ এবং দুঃখ, সেখানে আমরা কতটুকু তাকে সহযোগিতা করতে পারি, কতটুকু আশ্বাস দিতে পারি সেটা কিন্তু আমাদের পক্ষে বোঝা দুসাধ্য ব্যাপার হয়ে দাঁড়ায়। সেই পরিপ্রেক্ষিতে যে কাজগুলি এই দপ্তর করার কথা ঘোষণা করছেন, যে কাজগুলি করা প্রয়োজন, সেগুলি করতে অসুবিধার সৃষ্টি হচ্ছে। আজকে আমরা দেখছি রাস্তাঘাট, সেতু নির্মাণ থেকে আরম্ভ করে বিভিন্ন দিকে অসুবিধার সৃষ্টি হচ্ছে এবং তার ফলে জনজীবন বিপন্ন হয়ে পড়ছে। আজকে যোগাযোগের মাধ্যমে সেগুলি না হবার জন্য অনুন্নত এলাকায় শিল্পের প্রসার ঘটছে না। শিল্পোন্নয়নের জন্য যে সব ইনফ্রাস্ট্রাকচার করা হচ্ছে রাস্তাঘাট হচ্ছে তার প্রধান অঙ্গ। সেই রাস্তাঘাট না হওয়ার জন্য তার অঙ্গচ্ছেদ হয়ে যাচ্ছে এবং তার ফলে একটা ভয়াবহ অবস্থার সৃষ্টি হচ্ছে। আমরা দেখছি যে বিভিন্ন সেতু নির্মাণের ক্ষেত্রে বাধার সৃষ্টি হচ্ছে। ভারত সরকারের বিভিন্ন দপ্তর যেমন — কোল ইন্ডিয়া, ইস্টার্ন কোল ফিল্ড-এর মাধ্যমে তাদের যে সমস্ত কাজ আছে, বিশেষ করে কোলিয়ারি এলাকায় যে ব্রিজ নির্মাণের জন্য যে প্রতিশ্রুতি আছে সেটার কি হল আমরা বুঝতে পারছি না। অজয় নদীর উপরে সেতু নির্মাণের ব্যাপারে কোল ইন্ডিয়ার সঙ্গে একটা চুক্তি হয়েছিল যে ৫০ ভাগ কোল ইন্ডিয়া থেকে পাওয়া যাবে, আর রাজ্য সরকার ৫০ ভাগ দেবে। আজকে অজয় নদীর উপরে সেতু নির্মাণের ব্যাপারটি কি অবস্থায় আছে, সেই ব্যাপারে তার দপ্তর কতটুকু এগিয়ে গেছে, সেটা তার বক্তব্যের মধ্যে ঠিক উপলব্ধি করা যাচ্ছে না। সেখানে কোল ইন্ডিয়া কতটা তৎপর হয়েছে, কতটা সহযোগিতা করার জন্য আশ্বাস দিয়েছে সেটাও আমরা বুঝতে পারছি না। অনুরূপভাবে দামোদরের উপরে যে মেজিয়া নদী, সেই মেজিয়া নদীর কাছে যে ঘাট আছে, সেই দামোদর-মেজিয়া ঘাটের ব্যাপারেও ইস্টার্ন কোল ফিল্ড-এর ৫০ ভাগ টাকা দেবার কথা এবং রাজ্য সরকারের ৫০ ভাগ টাকা দেবার কথা। সেই ব্যাপারে রাজ্য সরকার ইস্টার্ন কোল ফিল্ড লিমিটেডের সঙ্গে যোগাযোগ করেছিলেন কিনা, এবং ৫০ ভাগ টাকা দেবার ব্যাপারে ভারত সরকারের কোল ইন্ডিয়া অর্থাৎ ইস্টার্ন কোল ফিল্ডের সঙ্গে কি কথাবার্তা হয়েছে, সেটা বর্তমানে কি অবস্থায় আছে আমরা বুঝতে পারছি না। এই ব্যাপারে আপনি পরিষ্কারভাবে বক্তব্য রাখবেন বলে আশা করছি। ২১-০৯-৮২ তারিখের বাজেট বক্তৃতার মধ্যে তিনি বলেছিলেন যে Construction of building for removing the congestion in different Government offices. সেখানে দেখা যাবে যে তার ৭টি পরিকল্পনা ছিল। এই ৭টি কমপ্লেক্স-এর মধ্যে ২টি কমপ্লেক্স আরম্ভ করেছিলেন। বাকি ৫টি কি অবস্থায় আছে

আমরা বুঝতে পারছি না। তিনি যে আশ্বাসগুলি দিয়েছেন, সেগুলি কি অবস্থায় আছে সেটা আশা করব তার বক্তব্যের মধ্যে বলবেন। আজকে বিভিন্নভাবে যে অসুবিধার সৃষ্টি হচ্ছে, সেই অসুবিধার জন্য দেখা যাচ্ছে যে সমস্ত ব্রিজগুলির কাজ আরম্ভ করা হয়েছে সেই কাজগুলিও শেষ হচ্ছে না।

[2-30–2-40 P.M.]

অ্যাপ্রোচ রোডের কাজ শেষ না হওয়ার জন্য অসুবিধার সৃষ্টি হচ্ছে। আমি আশা করি এ বিষয়ে আমাদের মনে যে প্রশ্নগুলি উঠছে সেগুলি মাননীয় মন্ত্রী মহাশয় তাঁর জবাবি ভাষণের মধ্যে দিয়ে পরিষ্কার করে দেবেন। যদিও ২য় হুগলি সেতুর নির্মাণ কার্য নগর-উন্নয়ন দপ্তরের অধীন, তথাপি সেতুর কথা উঠলেই আমাদের পূর্ত দপ্তরের কথা মনে পড়ে যায় এবং সে হিসেবেই আমি সে কথা এখানে রাখছি। অবশ্য ইতিপূর্বে ডাঃ জয়নাল আবেদিন সাহেব বিষয়টি এখানে উল্লেখ করেছেন, তথাপি আমি আবার বলছি যে, '৮৬ সালের মধ্যে ২য় হুগলি সেতু নির্মাণের কাজ শেষ হবার কথা ছিল, কিন্তু বর্তমানে সেখানে ৫০ ভাগ কাজও শেষ হয়নি। ১৯৮২ সালে মাননীয় নগর-উন্নয়ন মন্ত্রী মহাশয় বলেছিলেন যে, কলকাতার দিকের ৫০ শতাংশ কাজ শেষ হয়ে গেছে এবং হাওড়ার দিকে ২০ শতাংশ কাজ শেষ হয়ে গেছে। কিন্তু বর্তমানে কলকাতার দিকে ধ্বস নামার পরিপ্রেক্ষিতে অবস্থা কি দাঁড়িয়েছে, তা আমরা জানতে পারছি না। তিনি আরও বলেছিলেন মেন ব্রিজের কাজ ৩২.৭০ শতাংশ শেষ হয়ে গেছে। এখন ঐ ব্রিজটির নির্মাণ কার্য কি অবস্থায় আছে তা যদি মাননীয় পূর্ত মন্ত্রী মহাশয় আমাদের কাছে একটু পরিষ্কার করে বলেন তাহলে আমরা উপকৃত হব। তারপরে আমরা জানি নরঘাট সেতু নির্মাণের কাজ শেষ হয়ে গেছে, কিন্তু ঐ সেতুর বাই-পাস রাস্তাটি অসমাপ্ত অবস্থায় আছে। আমরা জানি ঐ রাস্তাটির আজকে বিশেষ প্রয়োজন আছে, অতএব রাস্তাটির নির্মাণ কার্য সম্পূর্ণ করার জন্য কি ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে, তা আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাইছি। আশা করি তিনি এ বিষয়ে আমাদের অবগত করবেন। এল. আই. জি; এম. আই. জি. এবং সরকারি কর্মচারিদের জন্য যে সমস্ত আবাসন স্কীমগুলি গ্রহণ করা হয়েছে সেগুলির ডিস্ট্রিবিউসন পলিসিতে আমরা বিভিন্ন রকম ত্রুটি-বিচ্যুতি লক্ষ্য করছি। ডিস্ট্রিবিউসন পলিসি আমাদের হতাশ করেছে। সেই জন্য আমি অনুরোধ করছি এ দিকে মাননীয় মন্ত্রী মহাশয় একটু লক্ষ্য দিন। আজকে কলকাতা এবং আশপাশ এলাকা ছাড়াও বিভিন্ন জেলা শহরগুলিতেও গৃহ নির্মাণ প্রকল্প গ্রহণ করা হয়েছে, কিন্তু সেগুলি করার ক্ষেত্রে বা প্রকল্পকে কার্যকর করার ক্ষেত্রে বিলম্ব হচ্ছে, অতএব এই কাজকে যাতে ত্বরান্বিত করা যায় তার জন্য মন্ত্রী মহাশয়ের অবিলম্বে ব্যবস্থা গ্রহণ করা উচিত। জেলাগুলিতে আবাসন সংক্রান্ত স্কীম-এর কাজ সমাপ্ত করার ক্ষেত্রে কি কি অসুবিধা আছে, সেগুলি মন্ত্রী মহাশয়ের দেখা উচিত এবং সে বিষয়ে ব্যবস্থা গ্রহণ করা উচিত। এ বিষয়ে আমি মনে করি পূর্ত দপ্তরের সঙ্গে কো-অপারেটিভ দপ্তরের একটা কো-অর্ডিনেশন গড়ে তোলার প্রয়োজন আছে। কারণ আবাসন সংক্রান্ত যে পলিসি গৃহীত হয়েছে তাকে কার্যকর করতে হলে পি. ডব্লু. ডি.কে অবশ্যই কো-অপারেটিভ ডিপার্টমেন্টের সঙ্গে সমন্বয় গড়ে তুলতে হবে। কিন্তু আমরা দেখছি এই দুটি বিভাগের মধ্যে কোনও লিঙ্ক নেই। এ বিষয়ে আজকে মাননীয় মন্ত্রী মহাশয়কে ভাবনাচিন্তা করতে হবে। আজকে আর একটা বড় কথা হচ্ছে, মাননীয় পূর্ত মন্ত্রী মহাশয়

উপলব্ধি করেছিলেন যে, দিল্লির "বঙ্গ-ভবন"টির প্রসার বা সম্প্রসারণ ঘটাতে হবে এবং সেই অনুযায়ী তিনি কাজ শুরু করেছিলেন এবং বলেছিলেন, কাজ তাড়াতাড়ি শেষ করা হবে। দীর্ঘদিন ধরে সেই কাজ চলার পরেও আমরা দেখছি যে, আজও সে কাজ শেষ হয়নি। আমি আশা করব 'বঙ্গ-ভবন' সম্প্রসারণের কাজ বর্তমানে কি অবস্থায় আছে তা তিনি বলবেন। আজকে আমার মনে আর একটি বড় প্রশ্ন জেগেছে, মাননীয় মন্ত্রী মহাশয়ের চোখের সামনে রাইটার্স বিল্ডিং-এর উল্টো দিকেই যে জায়গাটাতে বিনয়-বাদল-দীনেশের মূর্তি আছে সে জায়গাটি দুর্গন্ধে এমন হয়ে আছে যে মানুষ সেখানে যেতে পারে না। ঐ জায়গাটি প্রটেকশনের কোনও ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে না। অথচ ইতিপূর্বে মাননীয় মন্ত্রী মহাশয় বলেছিলেন যে, ঐ জায়গাটিকে সংরক্ষিত করা হবে, সুন্দর করে তোলা হবে। কিন্তু তা হচ্ছে না। অতএব আমি এ দিকে একটু লক্ষ্য দেবার জন্য মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি। আর একটা কথা হচ্ছে মাননীয় মন্ত্রী মহাশয় বলেছিলেন যে, রিভিসন অফ রুলস অ্যান্ড কোড্স-এর কাজ ৭৫ শতাংশ হয়ে গেছে। আমার প্রশ্ন হচ্ছে, ইতিপূর্বে যদি রিভিসন অফ রুলস অ্যান্ড কোডস-এর কাজ ৭৫ শতাংশ হয়ে থাকে, তাহলে সেই কাজ এখন পর্যন্ত শেষ হল না কেন?

এবং এইভাবে আমরা দেখতে পাচ্ছি যে গোটা পশ্চিমবাংলার রাস্তাঘাট থেকে আরম্ভ করে সড়ক, সেতু নির্মাণ থেকে আরম্ভ করে, তাঁর ইচ্ছা থাকলেও, তাঁর একটু আর্থিক অসঙ্গতি এবং তার সঙ্গে তাঁর দপ্তরের সামঞ্জস্য থাকে না বলে রাজ্যের বিভিন্ন রাস্তাঘাট আজ মেরামত হচ্ছে না, সরকারি যে ঘরবাড়িগুলো আছে, বিল্ডিং আছে, হসপিটাল বিল্ডিং আছে, সব কিছু আজ টেন্ডার হওয়া সত্ত্বেও সেখানে কাজ হচ্ছে না। সেখানে রিভাইজড এস্টিমেট হচ্ছে এবং এইভাবে যে একটা গাফিলতি দেখা দিচ্ছে, এইগুলোকে লক্ষ্য রাখতে হবে। এইগুলো আপনার দপ্তর পারছে না। বাঁকুড়া জেলার প্রত্যেকটি রাস্তাঘাট আজকে একেবারে নষ্ট হয়ে গেছে। সব চেয়ে বেশি খারাপ হয়েছে রাজাগ্রাম, বিষপুরিয়া রোড। আশ্চর্যের বিষয় আপনার দপ্তর থেকে সংস্কার করার কোনও ব্যবস্থা নেওয়া হচ্ছে না। সুতরাং মন্ত্রী মহাশয় যে ব্যয়বরাদ্দ এখানে উপস্থিত করেছেন, তার বিরোধিতা করে কাট মোশনের সমর্থনে বক্তব্য রেখে আমি শেষ করছি।

**শ্রী গৌরহরি আদক :** মাননীয় স্পিকার মহাশয়, আজকে পূর্ত দপ্তরের মন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দ উত্থাপন করেছেন, আমি সেটাকে সম্পূর্ণভাবে সমর্থন জানাচ্ছি। মন্ত্রী মহাশয় তাঁর প্রারম্ভিক যে ভাষণ দিয়েছেন, সেই ভাষণে আমরা লক্ষ্য করলাম যে তিনি কখনও বেদনাহত, কখনও আশাহত ভাবে তাঁর ভাষা প্রকাশ করেছেন। আবার আশাবাদী হয়ে এই পশ্চিমবাংলার বিভিন্ন সড়ক উন্নয়ন এবং পুনঃনির্মাণ মেন্টেনেন্স করবার জন্য আশাবাদী হয়ে তার চিত্র তুলে ধরেছেন। অতএব আমি সে সম্বন্ধে দু'একটি কথা বলব। মন্ত্রী মহাশয় জানিয়েছেন মানুষের প্রত্যাশা অনেক এবং আজকে পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকারের কাছে যে প্রত্যাশা পশ্চিমবাংলার মানুষ রাখে, সেই তুলনায় ব্যয় বরাদ্দ যতটুকু পাওয়া গেছে, তাতে হয়ত প্রত্যাশা সবটা পূরণ করা যায় না। কিন্তু তা সত্ত্বেও গত ৯ বছর ধরে যে চেষ্টা করা হয়েছে, তুলনামূলক হিসাবে সেটা কিন্তু কম নয়। মানুষের অনেক প্রত্যাশাই তিনি পূরণ করেছেন। তিনি যা দাবি করেছিলেন ৪৫৫ কোটি টাকা, সেখানে দেখা গেল মাত্র ১০৫ কোটি টাকা তিনি পেয়েছেন। অতএব প্রত্যাশা যা আছে এই টাকায় সেই প্রত্যাশা সম্পূর্ণভাবে পূরণ

করা যায় না। সেই প্রত্যাশা রূপায়ণের ক্ষেত্রে অনেকখানি ঘাটতি দেখা যায়। আজকে আমরা দেখতে পাচ্ছি যে টাকা বরাদ্দ হচ্ছে ১৯৮৬-৮৭ সালে, তা আমাদের প্রয়োজনের তুলনায় কম, এটা দুর্ভাগ্যজনক। কিন্তু আমরা জানি এই ক বছরে রাস্তা যেভাবে হয়েছে, অর্থাৎ ১৯৬৬ সালে রাস্তা ছিল মাত্র ৮০০ থেকে ৯০০ কিলোমিটার, বর্তমানে সেটা দাঁড়িয়েছে ২০ হাজার ২০০ কিলোমিটার। এই বিরাট রাস্তাকে মেরামত মেন্টেনেন্স করতে গেলে যে টাকার দরকার হয়, সেই আর্থিক সামর্থ সেই তুলনায় পাওয়া যাচ্ছে না। একটু আগে কাশীবাবু বলেছেন প্রতি কিলোমিটার রাস্তার জন্য ২০ হাজার টাকা লাগে মেরামতের জন্য, সুতরাং ২০ হাজার ২০০ কিলোমিটার রাস্তা মেরামত করতেই খরচ দরকার ৪০ কোটি টাকার উপর। কিন্তু পেয়েছেন মাত্র ২০ কোটি টাকা। আমার মনে হয় এই ২০ কোটি টাকা দিয়ে যদি সুষ্ঠুভাবে সংস্কারের কাজ করা যায়, তাহলে কিছুটা মানুষের প্রত্যাশা পূরণ হবে।

[2-40–2-50 P.M.]

আমরা জানি, টাকার অপ্রতুলতা আছে। টাকার অপ্রতুলতা থাকলেও আমাদের কিছুটা কাজের নেচার অফ ওয়ার্ক লক্ষ্য করতে হবে। আমরা জানি, এই যে বিরাট রাস্তা তার সংস্কার করতে গেলে যা ম্যান-পাওয়ার দরকার সেটা আমাদের কিছুটা আছে। ১ কিলোমিটার থেকে ৫ কিলোমিটার রাস্তা পর্যন্ত ৫ জন করে লোক থাকে, গ্যাঙ থাকে, কিছু কিছু সংস্কার করতে পারেন কিন্তু সেখানে ঢিলে-ঢালা অবস্থা লক্ষ্য করা গেছে। আবার অনেক সময়ে দেখা যাচ্ছে, প্যাচ ওয়ার্কের উপর নির্ভর করতে হয় বেশি। প্যাচ ওয়ার্কের উপর নির্ভর করতে গেলে অনেক সময়ে দেখা যায় স্পেশ্যাল রিপেয়ার ওয়ার্কগুলি বিঘ্নিত হয়। প্যাচ ওয়ার্ক ১ বছরে একাধিকবার হচ্ছে। আবার সেই রাস্তাগুলি কখন অতি বৃষ্টি বা ন্যাচারাল ক্যালামিটির জন্য ওয়াশ-আউট হয়ে যাচ্ছে। এই ওয়াশ-আউটের পর আবার প্যাচ ওয়ার্ক হচ্ছে। আমার সেখানে দাবি—প্যাচ ওয়াকের যে প্রয়োজনীয়তা আছে সেটা অস্বীকার করছি না—স্পেশ্যাল ওয়ার্ক যতখানি সম্ভব করা দরকার। যদি আমরা করতে পারি তাহলে অনেকখানি রাস্তা মজবুত হয়ে উঠবে, বার বার সংস্কার করতে হবে না। আরও আমি দাবি করছি, যে সমস্ত রিপেয়ারের কাজ হচ্ছে সেখান দিয়ে ক্রমাগত হেভি ভিহিক্যাল মিনিটে মিনিটে চলছে। হেভি ভিহিক্যাল চলার ক্ষেত্রে ঐ সমস্ত রাস্তাগুলি উপযোগী কিনা সেটা দেখা দরকার। হেভি ভিহিক্যাল চলার ক্ষেত্রে এবং সাধারণ মোটর যান চলার ক্ষেত্রে ঐ সমস্ত রাস্তাগুলি উপযোগী কিনা এবং রাস্তাগুলি সেইভাবে তৈরি হচ্ছে কিনা সেটা দেখার দরকার। আমি সাধারণ মানুষের কাছ থেকে অভিযোগ পাই যে সমস্ত রাস্তায় প্যাচ-ওয়ার্ক অথবা স্পেশ্যাল রিপেয়ার ওয়ার্ক হচ্ছে সেখানে স্টোন-চিপস কম দেওয়া হচ্ছে অথবা পীচ কম দেওয়া হচ্ছে। এরজন্য পাবলিকের রাস্তা বন্ধ করে দিচ্ছে। সুতরাং সেইদিকে লক্ষ্য দেবার জন্য পূর্ত বিভাগের যারা কর্মচারী আছেন তাঁদের দৃষ্টি আকর্ষণ করছি। এখন ২/৩ রকমের কাজ হচ্ছে যেমন, প্যাচ ওয়ার্ক, স্পেশ্যাল ওয়ার্ক এবং নতুন কনস্ট্রাকশন। আজকে স্পেশ্যাল ওয়ার্ক যেগুলি করা হচ্ছে সেখানে কাজ ঢিলেতালে চলছে—এটা মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। কারণ আমরা জানি, ১৯৮৫-৮৬ সালের বাজেটে যে রাস্তাগুলির টাকা বরাদ্দ করা হয়েছিল সেই রাস্তাগুলির কাজ সম্পূর্ণ করা এখনও সম্ভব হয়নি। এইসব রাস্তাগুলি কেন হয়নি মাননীয় মন্ত্রী মহাশয় অন্তত একটু লক্ষ্য করবেন। এইসব রাস্তাগুলির কাজ যাতে তৎপরতার

সঙ্গে করা হয় তারজন্য আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। এছাড়া আরও দেখা যায়, পূর্ত দপ্তর থেকে অনেক সময়ে লোক্যাল এম. এল. এ. এবং জেলা শাসককে জানিয়ে দেওয়া হয় যে রাস্তাগুলি সংস্কার করা হচ্ছে। কিন্তু দেখা যাচ্ছে আজও সেগুলি পড়ে আছে, সংস্কার হচ্ছে না। যাতে সেগুলি সংস্কার করা হয় তারজন্য মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি। আরও আমরা জানি, যখন বরাদ্দ করা হয়েছে—বর্তমানে আমরা লক্ষ্য করছি, ব্লক প্ল্যানিং-এর মাধ্যমে নতুন সড়ক নির্মাণের জন্য দাবি করা হচ্ছে।

সেই দপ্তরের যদি টাকার ঘাটতি থাকে টাকা যদি না পাওয়া যায় এবং ব্লক থেকে ১০ থেকে ১৫ কিলোমিটারের মতো নতুন সড়ক নির্মাণের জন্য দাবি করা হচ্ছে তা কি করে করা যাবে? আমরা জানি হাওড়া জেলার বিভিন্ন ব্লক স্তর থেকে যে ব্লক কমিটি এবং ডি. পি. সি.র যে কাজগুলি নতুনভাবে গ্রহণ করার জন্য দিয়েছেন সেটাকে যদি করা যায় বা তার কিছু অংশও করতে হয় তাহলেও একটা বিরাট অঙ্কের টাকার দরকার হবে। সেদিকে লক্ষ্য রাখার জন্য শুধু হাওড়া নয় বিভিন্ন জেলা থেকে নতুন সড়ক নির্মাণের জন্য যে দাবি উঠেছিল এবং ব্লক কমিটি ডি. পি. সি.র মাধ্যমে সড়কগুলি গ্রহণ করার জন্য দাবি উঠেছে সেটাকে কিভাবে মোকাবিলা করা যায় কিভাবে গ্রহণ করা যায় সেদিকে লক্ষ্য রাখার জন্য মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি। আজকে এই বাজেটে আবাসন বিভাগ যে কাজগুলি করেছেন, বিশেষ করে ফ্ল্যাট যেগুলি বণ্টন করা হয়েছে সেগুলি সুষ্ঠুভাবে করার জন্য তাঁকে ধন্যবাদ জানিয়ে এবং এই ব্যয় বরাদ্দকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় পূর্তমন্ত্রী যতীনবাবু তাঁর দপ্তরের ব্যয়বরাদ্দ এখানে উত্থাপন করেছেন। তাঁর ব্যয় বরাদ্দের বক্তব্য লিখিতভাবে আমাদের সামনে যেটা হাজির করা হয়েছে সেটা পড়লাম। একটা জিনিস তাঁর বক্তব্যের মধ্যে ফুটে উঠেছে, নিদারুণ হতাশা। যতীনবাবু কাজ করতে চান না, বা কাজ করতে পারেন না এ কথা তাঁর পরম শত্রুও বলতে পারবে না। আমি যে কথাটা বলতে চাই সেটা হচ্ছে এই যে একজন দপ্তরের মন্ত্রী হিসাবে তাঁর একই সরকারের মধ্যে থেকে বিভিন্ন দপ্তরের সম্বন্ধে তাঁর কিছু কিছু বক্তব্য লিখিতভাবে এই বাজেট বরাদ্দের মধ্যে তুলে ধরেছেন তা খুবই স্বাভাবিকভাবে আমাদের কাছে একটা আশ্চর্যের ব্যাপার হয়ে দাঁড়িয়েছে। খুব ভাল কথা যে তাঁর কতকগুলি বক্তব্যের মধ্যে তিনি স্বীকারোক্তি করেছেন, যেমন গত বার মাননীয় অধ্যক্ষ মহাশয় আপনি জানেন গত বারের বাজেট অধিবেশনে আমরা মাননীয় পূর্তমন্ত্রীর সঙ্গে প্রাক্তন অর্থমন্ত্রীর বাকযুদ্ধ দেখেছিলাম। সেখানে আমরা লক্ষ্য করেছিলাম মাননীয় পূর্তমন্ত্রীর বাজেট বরাদ্দের টাকা বিশেষ করে জাতীয় সড়কের রক্ষণাবেক্ষণের জন্য যেগুলি আসে ভারত সরকার এবং রাজ্য সরকারের যৌথ উদ্যোগে সেই টাকা তারা পান না। টাকা খরচ করতে পারেন না। সেই নিয়ে একটা বিতর্ক এই সভাতে হয়েছিল। এবারে তিনি তাঁর বক্তব্যের মধ্যে বলতে চেয়েছেন যে ৪০ কোটি টাকা পাওয়ার কথা ২০ কোটি টাকা পেয়েছেন। মাননীয় মন্ত্রী মহাশয়, আমাদের কাছে পরিষ্কার করে বলুন রাজ্য সরকারের পক্ষ থেকে এই দপ্তরের যে ব্যয়বরাদ্দ ধার্য করা হয় সঠিকভাবে এবং সঠিক সময়ে অর্থদপ্তরের কাছ থেকে আপনার দপ্তর পান কি না? তার কাজ করার পরে সেই টাকার ইউটিলাইজেসন কেন্দ্রের কাছে উপস্থিত করতে হয়, তার যে ম্যাচিংগ্রান্ট পান সেই টাকার অভাবে আপনার দপ্তর সাফার

করে কি না? জাতীয় সড়কগুলির রক্ষণাবেক্ষণ সঠিকভাবে হচ্ছে কি না? মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটা খুবই গুরুত্বপূর্ণ বিষয়, আমাদের মাননীয় সদস্যরা একযোগে বলেছেন তাঁদের কাছে কতকগুলি গুরুত্বপূর্ণ বিষয় তুলে ধরতে চাই। যেমন ধরুন, উত্তরবঙ্গে শিলিগুড়ি শহরের ভিতর—মাননীয় মন্ত্রী মহাশয় তাঁর লিখিত বক্তব্যে লিখেছেন—লেভেল ক্রসিংয়ের কাছে রেল লাইনের উপর একটা ওভার ব্রিজের কথা বলতে গিয়ে বলেছেন যে জমি অধিগ্রহণ করতে গিয়ে অসুবিধা হচ্ছে। উত্তরবঙ্গে মেডিক্যাল কলেজ তৈরি হয়েছিল—শুধু উত্তরবঙ্গ নয়, সমগ্র উত্তব-পূর্বাঞ্চলের লোকের চিকিৎসার ব্যবস্থা হয়ে থাকে, সেখানে নেপাল, সিকিম, ভূটান, আসাম প্রভৃতি জায়গার মানুষ চিকিৎসার জন্য আসে। সেখানে মানুষকে দীর্ঘদিন ধরে দূরাবস্থা ভোগ করতে হচ্ছে—মেডিক্যাল কলেজ ফাঁকা, ধূ ধূ করছে—কেন? মহানন্দার উপর একটা ব্রিজ না থাকার জন্য। মানুষকে প্রায় ১৬ কিলো মিটার ঘুরতে হচ্ছে। আমি মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন করব তিনি এই বিষয়টি যেন একটু গুরুত্ব সহকারে বিবেচনা করেন এবং নিশ্চিতভাবে সেখানে একটা সেতু যদি তৈরি করা যায় এবং আমি আশা করব এই সরকার নিশ্চিতভাবে সেই ব্যাপারে গুরুত্ব দেবেন। তাহলে উত্তরবঙ্গে মেডিক্যাল কলেজ অনেক গুরুত্ব পাবে। চিকিৎসার ক্ষেত্রে রোগীরা নানা অসুবিধার এবং দুর্ভোগের মধ্যে পড়েন সেই ব্যাপারটা তিনি একটু তলিয়ে দেখবেন।

[2-50–3-30 P.M. including adjournment]

ঐ গুরুত্বপূর্ণ ব্যাপারটা যাতে শীঘ্র অনুমোদন করা যায় সেদিকে দৃষ্টি দেবেন।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটা ব্রিজ উদ্বোধন হবার পর সেটা দিয়ে যাতায়াতের ক্ষেত্রে একটা টোল ট্যাক্স প্রথা চালু রয়েছে। আমাদের মেদিনীপুর জেলায় কংসাবতী নদীর উপর যে ব্রিজটা তৈরি হয়েছে সেখানে গত কয়েক বছর ধরে টোল ট্যাক্স নেওয়া হচ্ছে। কংসাবতী নদীর ঐ ব্রিজের উপর যে টোল ট্যাক্স নেওয়া হচ্ছে সে ক্ষেত্রে আমরা পূর্ত বিভাগ থেকে খোঁজ নিয়ে জানতে পেরেছি যে, খরচ যা হয়েছিল সেটা উঠে এসেছে। কাজেই মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন যে, কত দিন, কত বছর এইভাবে একটি ব্রিজের উপর টোল ট্যাক্স নেওয়া চলবে। ঐভাবে টাকা নিয়ে কি করা হয় এবং একটি বিশেষ সময় পর্যন্ত রাখবেন কিনা—সেটা জানালে আমরা সেটা জনসাধারণকে বলতে পারি। এছাড়া আমি মাননীয় মন্ত্রীকে আরও দুটি গুরুত্বপূর্ণ বিষয়ে বলছি। দ্বিতীয় হুগলি সেতুর ক্ষেত্রে আমরা দেখছি, এর দায়িত্বটা রয়েছে নগর উন্নয়ন মন্ত্রীর উপর। তিনি তাঁর বাজেট ভাষণে উল্লেখ করেছেন যে, এই খাতে টাকাটা তাঁর হলেও সেটা খরচের আনন্দ ভোগ করেন নগর উন্নয়ন মন্ত্রী। কিন্তু আমরা কয়েক দিন পূর্বে দেখেছি যে ফ্লাই ওভারের একটি অংশ ভেঙে পড়ে অনেক মানুষের জীবন গেছে। আজকে একটা সাংঘাতিক অবস্থা সৃষ্টি হয়েছে সেখানে। এই সব থেকে দাবি করছি, আপনার হাতে দ্বিতীয় হুগলি সেতু নির্মাণের দায়িত্বটা তুলে নিন। আজকে মুখ্যমন্ত্রীর কাছেও আমি এই দাবি করছি। প্রশান্তবাবুর হাতে এই কাজের ভার থাকলে ২০০০ সালের মধ্যেও এটা তৈরি হবে বলে মনে হয় না। যদিও বা হয় তাহলেও তার মধ্যে আরও চার-পাঁচবার ব্রিজের অংশ ভেঙে পড়বে। সেইজন্য আপনার কাছে দাবি জানাচ্ছি যে, বিষয়টা আপনি ব্যক্তিগতভাবে মন্ত্রী সভায় আলোচনা কালে তুলবেন। আর একটি অভিযোগ আপনার বিরুদ্ধে আছে। সেটা হল—জেলা শহরের বা শহরের হাসপাতালগুলিতে যেখানেই যাই না কেন, প্রায়ই অভিযোগ

ওঠে যে, পূর্ত দপ্তরের অবহেলায় বাড়ি তৈরি হচ্ছে না। আমরা যখন ডাইরেক্টোরেট, সেক্রেটারিয়েট বা মন্ত্রী স্তরে ঘোরাফেরা করি এই ব্যাপারে, সেখান থেকেও বলা হয় এস্টিমেট আসছে না কিন্তু এস্টিমেট দেবে পূর্ত দপ্তর এবং সেটা দেবেন এক্সিকিউটিভ ইঞ্জিনিয়াররা। এ-ব্যাপারে তাঁদের কাছে গেলে তাঁরা বলছেন—এঃ হচ্ছে, হবে। ফলে আপনার উপর একটা ক্রমাগত দোষারোপ হচ্ছে যে, পূর্ত দপ্তরের গাফিলতিতে স্বাস্থ্য দপ্তরের বাড়ি হচ্ছে না, পূর্ত দপ্তরের অফিসারের গাফিলতিতে কোনও কাজ হচ্ছে না, প্রাইমারি হেল্‌থ সেন্টারের বিল্ডিং বা বিভিন্ন হাসপাতাল বিল্ডিং সেইজন্যই তৈরি হচ্ছে না। কাজেই ব্যাপারটা একটু খুঁটিয়ে দেখুন। এই সঙ্গে আপনার কাছে দুটি বিষয়ে অনুরোধ করব আমার জেলার পক্ষ থেকে। গত আর্থিক বছরে আপনি আশ্বাস দিয়েছিলেন যে, মেদিনীপুর জেলার সবং-এর সবং হতে জোহাড় একটি ১২কিলোমিটার রাস্তা পীচ্ হবে। সেখানে বলেছিলেন যে, প্রথম পদক্ষেত্রে এর ৩ কিলোমিটার রাস্তা পাকা হবে।

কিন্তু দুঃখের সঙ্গে জানাচ্ছি, একটি আর্থিক বছর পেরিয়ে গেছে এবং আজকে এপ্রিলের ২৮ তারিখ, কিন্তু গত বছর যে ৩ কিলোমিটার রাস্তায় পীচ হবার কথা ছিল সেটা হয়নি। অবশ্য আপনি মোরাম দিয়ে রাস্তাটা মেরামত করিয়েছিলেন। কাজেই আপনার কাছে অনুরোধ, এই ব্যাপারে একটু উদ্যোগ নেবেন। তারপর বালিচক থেকে দিঘা ভায়া পটাশপুর, এগ্রা, পানীপারুল হয়ে যে রাস্তাটি রয়েছে সেই রাস্তায় কেলেঘাই নদীর উপর একটি ব্রিজ তৈরি হয়েছে এবং সেটা দিয়ে তাড়াতাড়ি বাস চলাচল শুরু হবার কথা। কিন্তু সেই সেতুটির একটি অংশ বসে গেছে। কার গাফিলতিতে এটা হল—অফিসারদের গাফিলতিতে, নাকি টেকনিক্যাল ডিফ্যাকটের জন্য, নাকি নির্মাণ পর্যায়ে গাফিলতির জন্য—সেটা আমরা জানতে চাই।

এই পরিপ্রেক্ষিতে আপনি দয়া করে উদ্যোগ নিয়ে রাস্তাগুলির নির্মাণ কার্য যাতে সম্পন্ন হয় সেটা দেখবেন। পটাশপুর এলাকার রাস্তাগুলি যাতে নির্মাণ কার্য সম্পন্ন হয় এবং এই রাস্তা যাতে মানুষের চলাচলের জন্য এবং যান-বাহন চলাচলের জন্য খোলা হয় সেই ব্যাপারে উদ্যোগ নিতে আপনাকে অনুরোধ করছি। আপনার এই বাজেট বক্তৃতার মধ্যে যে হতাশার সুরধ্বনিত হয়েছে, উদ্যোগ থাকলেও আপনি কাজ করতে পারছেন না, একটা সীমিত অবস্থা আপনার সৃষ্টি করেছে এই বামফ্রন্ট সরকার, আপনাকে যে সুযোগ দিচ্ছে না কাজ করার জন্য, অর্থনৈতিক অব্যবস্থার মধ্যে দিয়ে আপনাকে চলতে হচ্ছে যে কথা আপনি বলেছেন আমাদের হয়ে, যেটা আপনার অব্যক্ত কথা হয়ে ফুটে উঠেছে সেই পরিস্থিতিতে আমি এই বাজেটকে সমর্থন করতে পারছি না। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

(At this stage the House was adjourned till 3-30 P.M.)

**After adjournment**

[3-30—3-40 P.M.]

**Mr. Speaker :** I would like to draw the attention of the honourable members that the new Anti-Defection Law and Rules which have been adopted by this House and have come into effect on and from the 18th April, 1986. Accordingly the forms are to be filled up by the members giving certain details and are to be filled in the Assembly Secretariat

within the 3rd day of next month. The group leaders will have to fill in separate forms giving a list of their party members. As you all know that the non-compliance of this will create some complications, I would request all the honourable members to comply with the request as early as possible but definitely with the 3rd of May, 1986.

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় স্পিকার মহোদয়, মাননীয় পূর্তমন্ত্রী মহাশয় পূর্ত এবং আবাসন দপ্তরের জন্য যে ব্যয়বরাদ্দের দাবি উত্থাপন করেছেন আমি তা সমর্থন করছি। মাননীয় মন্ত্রী মহাশয় এই দপ্তরের কৃতিত্ব সম্পর্কে তাঁর বিবৃতির মধ্যে বলেছেন যে, ষষ্ঠ পরিকল্পনার শেষে এই রাজ্যে সড়ক উন্নয়নে ১৪,২০০ কিমি রাস্তা সম্পূর্ণ হয়েছে এবং জাতীয় সড়কের ক্ষেত্রে সম্পূর্ণ হয়েছে ১,৪৪৬ কিমি রাস্তা। এরই সঙ্গে সঙ্গে আমরা এটাও দেখেছি যে রাজ্যের বিভিন্ন জায়গায় অবস্থিত ছোট-বড় এবং মাঝারি সেতু নির্মাণের মধ্যে দিয়ে পশ্চিমবাংলার দুর্গম অঞ্চলের সঙ্গে অন্যান্য অঞ্চলের যোগাযোগ ব্যবস্থা সম্পূর্ণ করার ক্ষেত্রে এক উল্লেখযোগ্য উদ্যোগ গ্রহণ করেছেন। সবচাইতে বেশি উল্লেখ্য বিষয় হচ্ছে এই যে, এই সমস্ত জাতীয় সড়ক ছাড়াও গ্রামাঞ্চলে বিভিন্ন স্থানে সংযোগ রক্ষার জন্য যে উদ্যোগ মাননীয় মন্ত্রী মহাশয় গ্রহণ করেছেন এরই পাশাপাশি লক্ষ লক্ষ গ্রামের মানুষের সঙ্গে শহরের মানুষের একটা যোগাযোগ তিনি স্থাপন করে দিয়েছেন। মাননীয় স্পিকার মহোদয়, পূর্ত দপ্তরের অন্যতম কৃতিত্ব হচ্ছে এই যে, বহুল আলোচিত যে 'নন্দন' সাহিত্য, শিল্প, সংস্কৃতি এবং নান্দনিক বিকাশের জন্য তথ্য ও সংস্কৃতি দপ্তরের উদ্যোগে পূর্ত দপ্তর গৃহ-নির্মাণের যে অনবদ্য উদ্যোগ গ্রহণ করেছেন তা প্রকৃতপক্ষে এ রাজ্যের সংস্কৃতি বিকাশের ক্ষেত্রে এক সহায়ক ভূমিকা গ্রহণ করবে এবং এজন্য মাননীয় মন্ত্রী মহাশয় যে গুরুত্বপূর্ণ ভূমিকা গ্রহণ করেছেন সেজন্য তিনি অভিনন্দনযোগ্য।

আমাদের দেশে যাঁরা বরণীয় ও স্মরণীয় মানুষ, তাঁদের মূর্তি শুধুমাত্র কলকাতা শহরে নয়, মফস্বলের বিভিন্ন স্থানেও বহু মূর্তি স্থাপনার মধ্যে দিয়ে সাধারণ মানুষের মধ্যে সেই সমস্ত মহান মানুষের মহৎ চিন্তাধারা ও আদর্শকে সদা-সর্বদা জাগরিত রাখার চেষ্টা করেছেন, সেদিক দিয়ে মাননীয় মন্ত্রী মহাশয় অভিনন্দনযোগ্য। এই সমস্ত কাজ তিনি আমাদের আর্থিক সীমাবদ্ধতার মধ্যে থেকেও সম্পন্ন করেছেন।

সেই সঙ্গে মাননীয় মন্ত্রী মহাশয় এই দপ্তর যে আর্থিক সঙ্কটের সামনে পড়ে আছে তা অত্যন্ত স্পষ্টভাবে বলা আছে এবং সেক্ষেত্রে কেন্দ্রীয় সরকারের যে বঞ্চনা সেই বঞ্চনার উল্লেখ না করে পারা যায় না। সপ্তম পরিকল্পনায় মাননীয় মন্ত্রী মহাশয় সড়ক নির্মাণের জন্য ৪৫৫ কোটি টাকা চেয়েছিলেন। আশা করেছিলেন যে ১০৫ কোটি টাকা পাওয়া যাবে কিন্তু বস্তুত মাত্র ৫৪ কোটি টাকার বেশি পাওয়া যায়নি। ফলে এই রাজ্যের মানুষের যে চাহিদা তা পূরণ করতে সক্ষম হননি। গত ৩০ বছরে কংগ্রেস রাজত্বকালে গ্রামাঞ্চলে কি শহরাঞ্চলে পরিবহনের ক্ষেত্রে যেভাবে ব্যর্থ হয়েছে এবং বঞ্চিত হয়েছে সেক্ষেত্রে মাননীয় মন্ত্রী মহাশয় যে পরিমাণ উদ্যোগ নিয়ে তার কার্যকালে দেশের অগ্রগতি করছেন তাতে আমরা কৃতজ্ঞ। প্রচণ্ড বাধা সত্ত্বেও এবং আর্থিক সঙ্কট রয়েছে, তারমধ্যে পূর্ত বিভাগও ব্যতিক্রম নয়। পূর্ত বিভাগ যে বঞ্চনা এবং অর্থের কষ্ট ভোগ করেছে তা সকলেরই জানা আছে। যার ফলে আমরা কাজ না পেলেই বিধানসভার অভ্যন্তরে বারে বারে আমরা নানা অনুযোগ-অভিযোগ

করি ক্ষুব্ধ সুরে। বিভিন্ন অসুবিধার কথা বলে থাকে, সেক্ষেত্রে মাননীয় মন্ত্রী মহাশয় স্পষ্ট করে বলেছেন কেন তিনি রক্ষণাবেক্ষণে ব্যর্থ হয়েছেন, কেন কাজ ব্যহত হয়ছে। এরজন্য অনেক টাকার দরকার। এই রাজ্যের যে সড়ক আছে সেই সড়কগুলি রক্ষণাবেক্ষণের জন্য প্রতি বছর ৪০.৪০ কোটি টাকা লাগবে কিন্তু সেখানে পাওয়া যাচ্ছে মাত্র ২০ কোটি টাকার মতো। যে পরিমাণ রাস্তাঘাট রক্ষণাবেক্ষণের জন্য টাকার প্রয়োজন, সেই প্রয়োজনীয় টাকা না থাকার ফলে মন্ত্রী ইচ্ছা থাকলেও বাস্তবে মিল ঘটাতে পারছেন না। বিরোধী দলের সদস্যরা বাস্তব অবস্থা জানেন। এখানে যে পরিসংখ্যান দেখতে পাচ্ছি তাতে কংগ্রেস আমলে পূর্ত বিভাগের অগ্রগতি তেমন কিছু ছিল না। কয়েকটি জাতীয় সড়ক এবং কয়েকটি বড় রাস্তা ছাড়া আর কিছু হয়নি। বামফ্রন্ট সরকার উল্লেখযোগ্য অগ্রগতি ঘটিয়েছে। এছাড়া আরও যে সমস্ত বাধা আছে বাস্তব অভিজ্ঞতা থেকে দেখতে পাচ্ছি তা হল বিভিন্ন সময়ে সময়মতো কাজ হয় না। এখানে অনুমোদন পেয়ে যায় কিন্তু ইঞ্জিনিয়াররা তাদের কাজ ঠিকমতো করেন না। তারা সব সময়ে কাজের প্রতি একটা অনীহা দেখিয়ে যায়। এদের যে ফেটো আছে তারা প্রায়ই স্ট্রাইক করে, কর্মবিরতি পালন করেন। আমরা গণতান্ত্রিক আন্দোলনকে সমর্থন করি কিন্তু কাজের সময়ে বারে বারে কর্মবিরতি এবং বিশেষ এই পূর্ত বিভাগ যেখানে ইঞ্জিনিয়ারদের যে ফেটো আছে তাদের নেতাদের চিন্তা-ভাবনা করতে হবে যে জনস্বার্থের সঙ্গে জড়িত যেখানে সেখানে এমন কিছু করা চলবে না। এবং সেই গণতান্ত্রিক আন্দোলনের জনসাধারণ কখনোই সমর্থন করতে পারবে না। এই বিষয়টা তাদের একটু দেখতে হবে। আর এল ই জি পি, এন আর ই পি কাজ পঞ্চায়েত ব্যবস্থার মধ্যে হচ্ছে। এই স্কীমের কাজ পঞ্চায়েত ব্যবস্থার মধ্যে দিয়ে রাস্তাঘাট হচ্ছে। গ্রামাঞ্চলে যে সব সড়ক ব্যবস্থা হচ্ছে তা সবই পঞ্চায়েতের মাধ্যমে হচ্ছে। এক্ষেত্রে বিরোধী দলের সদস্যরা যে কথা বলেছেন তা অস্বীকার করা যায় না এ ক্ষেত্রে যে কাজ যুক্ত হয়েছে পঞ্চায়েতের হাতে সেটা খুব ভাল কিন্তু আর এল ই জি পি এবং এন আর ই পি মূল উদ্দেশ্য হচ্ছে লেবার ইনটেনসিভ পলিসি। এখানে যে দৃষ্টিভঙ্গিতে কাজ করা হচ্ছে তাতে দেখা যাচ্ছে শ্রমিকরা কাজ চাইছে কিন্তু কাজ পাচ্ছে না। তবে এরই মধ্যে অনেকগুলি শ্রমদিবস তৈরি হয়েছে। আর এল ই জি পি এবং এন আর ই পি'র টাকায় যে কাজ করা হচ্ছে তা অনেক ক্ষেত্রে ব্যহত হচ্ছে। পঞ্চায়েত স্তরে এই ব্যাপারে কোনও ইনফ্রাস্ট্রকচার গড়া কিছু দেখতে পাচ্ছি না। আমরা দেখি আর এল ই জি পি এবং এন আর ই পি স্কীমে একটা রাস্তা করার ব্যাপারে পূর্ত দপ্তর কাজ করে না পঞ্চায়েত ব্যবস্থার মধ্যে দিয়ে করানো হচ্ছে। গণতান্ত্রিক গণতন্ত্র বিকেন্দ্রীকরণ নীতিকে আমরা স্বাগত জানাই। শাসন ব্যবস্থার সঙ্গে যুক্ত যে পঞ্চায়েত ব্যবস্থা তাতে আমরা খুশি। আর এল ই জি পি'র টাকায় রাস্তা যে তৈরি হয়, তাতে যে ইট দিয়ে সোলিং করা হয় তা এমনভাবে করা হয় যে কিছুদিন পরেই সেইসব ইট বেড়িয়ে পড়ে। কোনও মাননীয় সদস্য যখন সেই এলাকায় যান তখন তাদের সেই গ্রামের লোকেরা বলেন যে আপনারা এমন সব রাস্তা করেছেন যে ইট বেরিয়ে পড়েছে গরুর গাড়ি চলতে পারে না। এই আর এল জি পি এবং এন আর ই পি'র স্কীমের মাধ্যমে এমন সব রাস্তা করেছেন যে আমাদের জুতো কিনে দিতে হবে, না হলে চলা যাবে না।

[3-40–3-50 P.M.]

আর বলা যায় না—এইসব কথা সাধারণ মানুষের মধ্যে থেকে উঠেছে। সেইজন্য

মাননীয় স্পিকার মহোদয় আপনার মাধ্যমে মন্ত্রিসভার যাঁরা সদস্য আছেন তাঁদের কাছে এই বক্তব্য রাখব যে আর এল ই জি পি এবং এন আর ই পি স্কীমের মধ্যে দিয়ে যে শ্রম দিবস তৈরি হচ্ছে, রাস্তাঘাট তৈরি হচ্ছে তা পরিপূর্ণভাবে সদ্ব্যবহার করা হচ্ছে না। সেইদিকে দৃষ্টি দিয়ে পূর্তবিভাগকে টাকা দিতে বলব। মার্কেট লিঙ্ক রোড যেটা পি ডব্ল্যু ডি করেছে সেইগুলি একই অবস্থায় থেকে গেছে। কিছু কিছু জেলাতে পঞ্চায়েতের উপর দায়িত্ব দেওয়া হয়েছে কিন্তু ওদের ইনফ্রাস্ট্রাকচার গড়ে ওঠেনি, যার ফলে ব্যাপকভাবে অপব্যয় হয়ে যাচ্ছে। এই প্রসঙ্গে মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আর একটি বিষয়ে দৃষ্টি আকর্ষণ করতে চাই, বিশেষ করে নদীয়া, মুর্শিদাবাদের সীমান্ত অঞ্চলের কথা প্রসঙ্গে বলছি, সেখানে স্টেট বাস চলছে, লাক্সারি বাস চলছে। কিন্তু বাস রাস্তা এমনই যে রাস্তাগুলি ওয়েডনিং ও স্ট্রেনদেন না করায় পরিবহন ব্যবস্থা ভেঙে পড়বে। কৃষ্ণনগর থেকে করিমপুর পর্যন্ত যেটা মাননীয় সদস্য মাধবেন্দু মোহান্ত বলেছেন, মুর্শিদাবাদের বিভিন্ন গ্রামাঞ্চলে বিশেষ করে সীমান্ত অঞ্চলে যে সব রাস্তা চলে গিয়েছে—যেমন, আমতলা থেকে রাধানগর এইগুলি প্রকৃতপক্ষে চলাচলের উপযুক্ত নয়। আমরা ইঞ্জিনিয়ারদের কাছে গিয়ে বললে তারা বলে টাকা নেই। তাদের যদি এই কথা হয়, তাহলে আমরা যারা জনপ্রতিনিধি তাদের তো কথা শুনতে হয়। আর একটি কথা বলব পূর্ত বিভাগ তাদের বাজেটে যে সব কথা বলেছেন যে, বহু জায়গায় রাস্তা হয়েছে যেমন, ১৯৭২ সালে বা তারও আগে, ৬০ সালে তারা বলেছে যে রাস্তাগুলি ঠিক মতো করা হয়েছে। কানপুর-বড়তলি রাস্তার কথা বলছি ঐ এলাকাটা জলমগ্ন হয়ে গিয়েছে এটা পরিকল্পনার ব্যর্থতার ফলেই হয়েছে। জঙ্গিপুরের সাবডিভিসনের ঐ কানপুর-বড়তলি রোডের যে রাস্তা আছে তার জন্য ১৯৭২ সালে অর্থ মঞ্জুর করা হয়েছে, সেই রাস্তাটি করা দরকার। মুর্শিদাবাদ জেলার বিভিন্ন রাস্তা অনগ্রসর ছিল, বামফ্রন্ট সরকার আসার পর ২/৩ ভাগ হয়ে গিয়েছে এবং বহু প্রস্তাবিত টাকায় এটা গড়ে উঠেছে। এগুলি জনমুখি দৃষ্টিভঙ্গির পরিচায়ক। এই প্রসঙ্গে মূর্তিপ্রতিষ্ঠানের ব্যাপারে কিছু বলব, কিছু উল্লেখযোগ্য কাজের মতোই, সকলের স্মৃতিতে জাগরণের জন্য তাদের উজ্জ্বল মূর্তি আমাদের কাছে উজ্জ্বল জ্যোতিষ্কের মতো চোখের সামনে সব সময় থাকছে। বহু মূর্তির ব্যাপারে অভিযোগ উঠেছে।

আমি খেলার মাঠে যেতে অভ্যস্ত। সেখানে আমরা গোষ্ঠ পালের মূর্তির ব্যাপারে অনেক সমালোচনা শুনি। আমি তাঁকে দেখিনি, তবে তাঁর খেলাধূলার ইতিহাস সম্পর্কে আমার পরিচয় আছে। এ বিষয়ে আমাদের দৃষ্টি দিতে হবে। জাতীয় আন্দোলন এবং সাহিত্যিক হিসেবে যাঁরা খ্যাতিমান তাঁদের দিকে যেমন আমাদের দৃষ্টি দিতে হবে তেমনি যাঁরা গণতান্ত্রিক আন্দোলনে অংশ গ্রহণ করেছেন যেমন সন্ন্যাসী বিদ্রোহ, ফকির বিদ্রোহ, তিতুমির যেমন লড়াই করেছিলেন সাম্রাজ্যবাদের বিরুদ্ধে ফলে যেমন সাধারণ মানুষ উদ্বুদ্ধ হয়েছিলেন তাঁদের মতন চরিত্রের মানুষের আলোয় আনার চেষ্টা করতে হবে। কারণ তা না করলে ইতিহাসের একটা দিকে উপেক্ষিত থেকে যাবে। শুধু ক্ষুদিরাম, বিনয়, বাদল, দীনেশ নয় আমাদের দেশে যে কৃষক আন্দোলন হয়েছিল যাতে সাম্রাজ্যবাদীর ভিত্তিমূলে আঘাত হয়েছিল সে সমস্ত মানুষদের মূর্তি প্রতিষ্ঠা করতে হবে। সেদিন এখানে এক প্রশ্নোত্তর শুনলাম যে রামতনু লাহিড়ীর বাড়ির অবস্থা দেখলে মানুষ ব্যথিত হবে। সেদিন সাধন চ্যাটার্জি মহাশয় বললেন ডি এল রায়ের স্মৃতি মুছে যাচ্ছে। আমার জেলায় নন্দকুমারের মূর্তির প্রতিষ্ঠা করার কোনও

ব্যবস্থা হচ্ছে না। তাঁর সম্বন্ধে বিতর্ক থাকলেও এ বিষয়ে সন্দেহ নেই যে তৎকালীন সমে তাঁর ভূমিকা সন্দেহাতীত ছিল। পলাশীর স্বাধীনতার যুদ্ধে মীরমদন, মোহনলাল ইত্যাদি গৌরবগাঁথা যা আজও ধারাবাহিকভাবে মানুষের মধ্যে বেঁচে আছে তাঁদের সামনে আনা প্রচেষ্টা করুন তাঁদের মূর্তি প্রতিষ্ঠার মাধ্যমে। মাননীয় পূর্তমন্ত্রীর কর্মদক্ষতা সম্বন্ধে কোনও সন্দেহ নেই—দলমত নির্বিশেষে সকলেই এটা মেনে নেন। তিনি তাঁর দপ্তরে যে কর্মদক্ষতার সাক্ষর রেখেছেন তাকে সমর্থন করে তাঁর ব্যয়বরাদ্দের দাবিকে সমর্থন করছি।

**শ্রী প্রবোধচন্দ্র পুরকায়েত ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পূর্তমন্ত্রী যে ব্যয় বরাদ্দ উত্থাপন করেছেন তার মধ্যে দেখছি বিগত বছরগুলিতে তিনি কি কি কাজ করেছেন, কত কিলোমিটার রাস্তা করেছেন তার বিবরণ সমস্ত দিয়েছেন। আমরা জানি যে তিনি কর্মদ্যোগী মানুষ, কাজ করার চেষ্টা করেন। কিন্তু পশ্চিমবাংলায় দীর্ঘদিন ধরে আমরা জানি গ্রাম বাংলার সঙ্গে শহরের যোগাযোগ সেভাবে গড়ে ওঠেনি।

[3-50—4-00 P.M.]

নদী, খাল পশ্চিমবঙ্গের বিস্তীর্ণ এলাকায় ছড়িয়ে আছে, তার উপর দিয়ে অনেক জায়গায় সড়ক যাওয়ার জন্য পরিকল্পনা আছে, সংযোগ স্থাপন করার জন্য সেই সেতুগুলি আজও তৈরি হয়নি। এই রাস্তাগুলি তৈরি করলে গ্রাম্যজীবনে সাধারণ মানুষের একদিকে যেমন যোগাযোগ ব্যবস্থা গড়ে উঠবে অপরদিকে সাধারণ মানুষের ব্যবসা-বাণিজ্য, নানাভাবে তাদের জীবন জীবিকা এই সড়কের উপর নির্ভরশীল হয়ে উঠবে। কংগ্রেসি শাসনে আমরা দেখেছি যে সমস্ত রাস্তা তৈরি করা হয়েছিল সেগুলি সুপরিকল্পিতভাবে তৈরি করা হয়নি। মূলত দেখা গেছে সেই রাস্তাগুলি যে গ্রামগুলিকে সংযুক্ত করার প্রয়োজন ছিল সেইভাবে নির্মিত হয়নি, তৎকালীন যাঁরা এম এল এ, মন্ত্রী বা নেতা ছিলেন তাঁদের সুযোগসুবিধার দিকে নজর রেখে সেই রাস্তাগুলি তৈরি হয়েছিল। আজও আমরা দেখছি যে সমস্ত সড়কগুলি আমাদের বাজেট বই-এর মধ্যে অন্তর্ভুক্ত আছে দীর্ঘদিন ধরে সেগুলি সম্পূর্ণ করা যায়নি। মন্ত্রী মহাশয় বলেছেন যে তিনি নতুন রাস্তা তৈরি করছেন। একদিকে যেমন নতুন রাস্তা তৈরি করার প্রয়োজন আছে তেমনি অপরদিকে যে সড়কগুলি আছে সেগুলি মেরামতের অভাবে যান-বাহন চলাচলের অযোগ্য হয়ে পড়েছে। আমরা যখন বাসে যাই তখন দেখি রাস্তাগুলি গর্তে ভর্তি, মাইলের পর মাইল এমনভাবে খারাপ হয়ে আছে যে যান-বাহন চলাচলের অযোগ্য হয়ে পড়েছে। এই রাস্তাগুলি ঠিক ঠিক রক্ষণা বেক্ষণ না হওয়ার ফলে বহু জায়গায় অ্যাক্সিডেন্ট হয় এবং প্রতি নিয়তই অ্যাক্সিডেন্ট ঘটছে। আমরা বিধানসভার সদস্য যে সরকার পক্ষের হোক আর বিরোধী পক্ষের হোক আমাদের এলাকার নতুন রাস্তা তৈরি করার ব্যাপারে, রক্ষণা বেক্ষণ করার ব্যাপারে, যান-বাহন চলাচলের যোগ্য করার জন্য চওড়া করার ব্যাপারে যে সমস্ত বক্তব্য তুলেছি তখন মন্ত্রী মহাশয় বলেছেন অর্থের অভাবে তিনি করতে পারছেন না, তাঁর সাধ আছে কিন্তু সাধ্য নেই। কিন্তু আমরা একথা বলতে চাই যে আপনার ক্ষমতা বা আর্থিক সীমাবদ্ধতা থাকলেও প্রয়োজন ভিত্তিক রাস্তাগুলি করা দরকার। কোন্ রাস্তাগুলি অগ্রাধিকারের ভিত্তিতে হবে, কোন্ কোন্ রাস্তা বাস, ট্রাক চলাচলের ক্ষেত্রে অত্যন্ত গুরুত্বপূর্ণ সেগুলি বিচার করতে হবে। আমি মন্ত্রী মহাশয়কে বলব অগ্রাধিকারের ভিত্তিতে নতুন সড়ক নির্মাণ বা যে সমস্ত রাস্তাগুলি রয়েছে সেগুলি প্রশস্ত করে মেরামত করে যান-

বাহন চলাচলের যোগ্য করে তোলা সুপরিকল্পিতভাবে হচ্ছে না। স্যার, মন্ত্রী মহাশয় কতকগুলি ব্রিজের কথা বলেছেন যেগুলি করার তাঁর পরিকল্পনা আছে। ইতিপূর্বে আমরা দেখেছি তিনি কতকগুলি ব্রিজ তৈরি করেছেন। কিন্তু যে ব্রিজগুলি এখনও হয়নি সেই ব্রিজগুলি নির্মাণ করার ক্ষেত্রে তাঁর পরিকল্পনা কি সেটা তিনি উল্লেখ করেননি। এই যে নতুন রাস্তা তৈরি বা রক্ষণাবেক্ষণ, ব্রিজ নির্মাণ, সরকারি গৃহ নির্মাণ, আবাসন এগুলি যখন করেন তখন তিনি কন্ট্রাক্টরী ব্যবস্থার মাধ্যমে করেন। আপনার অর্থ যখন সীমাবদ্ধ, সেই সীমাবদ্ধতার জন্য আপনি যখন সেগুলি করতে পারছেন না তখন এই কন্ট্রাক্টরী ব্যবস্থার মাধ্যমে কাজগুলি করে আপনি অর্থের অপচয় করছেন বলে আমরা মনে করি।

এটা আমরা সকলেই জানি ঠিকাদারি ব্যবস্থার মাধ্যমে যে সমস্ত কাজকর্ম হয় তাতে বিরাট পরিমাণ অর্থের পরিচয় হয় এবং যে পরিমাণ অর্থ বরাদ্দ করা থাকে সেই অনুসারে কাজ হয় না। কন্ট্রাক্টররা প্রচুর টাকা আত্মসাত করে বলে খরচের পরিমাণও বেড়ে যায়। আপনারা দুর্নীতি বন্ধ করবার কথা বলেন, সুষ্ঠু প্রশাসনের মধ্যে কাজ করবেন বলেন আপনারা কর্মে খুবই উদ্যোগী, একথা বলেন—কিন্তু বাস্তব অবস্থা প্রমাণ করে অপনারা সফলতার সঙ্গে এগুতে পারছেন না। ঠিকাদাররা এই যে প্রচুর পরিমাণ অর্থ আত্মসাত করছে সেটা সুনিয়ন্ত্রিত করবার কোনও বলিষ্ঠ পদক্ষেপ আপনারা নিয়েছেন তার কোনও প্রমাণ বা ইঙ্গিত আমি দেখছি না। ঠিকাদারদের মাধ্যমে যে কাজগুলি হয় সেটা হয় নিম্নমানের এবং দেখা যায় অল্প দিনের মধ্যেই সেটা নষ্ট হয়ে যায়। বহু জায়গায় দেখেছি যে সমস্ত ব্রিজ বা সড়ক ঠিকাদারদের মাধ্যমে হয়েছে সেগুলি ২ বছরের মধ্যেই ভেঙ্গে পড়ে, সিমেন্ট প্লাস্টার খসে পড়ে। সুবোধ ব্যানার্জি যখন পি ডব্লু ডি মিনিস্টার ছিলেন তখন তিনি একটা নিয়ম চালু করেছিলেন—কন্ট্রাক্টাররা যে সমস্ত গৃহ নির্মাণ করবে, রাস্তা, ব্রিজ ইত্যাদি করবে সে সম্পর্কে স্পেসিফিকেশন পাবলিকলী টাঙ্গিয়ে দিতে হবে এবং পাবলিক দেখতে পাবে কি কি জিনিস দিয়ে এগুলি তৈরি হয়েছে। অর্থাৎ দুর্নীতি ভেরিফাই করবার একটা সুযোগ তিনি দিয়েছিলেন। আপনারা বলেন বামফ্রন্ট সরকার জনগণের সরকার, জনগণের পার্টিসিপেশনের মধ্য দিয়ে আপনারা কাজ করেন। আপনাদের কথা যদি সত্যি হয় তাহলে এই যে ঠিকাদারদের মধ্যে দুর্নীতি রয়েছে এবং যাদের সঙ্গে যুক্ত রয়েছে আপনাদের প্রশাসনের একটা অংশ সেক্ষেত্রে আপনারা ব্যবস্থা অবলম্বন করেন না কেন? যে এলাকায় ঠিকাদারদের মাধ্যমে কাজ হয় সেখানে তারা যদি পাবলিকলী স্পেসিফিকেশন টাঙিয়ে দেয় তাহলে গ্রাম পঞ্চায়েত, জনপ্রতিনিধি এবং সাধারণ মানুষ সেটা দেখে বুঝতে পারে কাজের মধ্যে দুর্নীতি আছে কিনা এবং যদি দুর্নীতি থাকে তাহলে সেটা বন্ধ করবার ক্ষেত্রে এই সমস্ত প্রতিনিধিরা অনেকটা সহায়ক হতে পারে। এতে অর্থের অপচয় বন্ধ হবে এবং আপনারাও সীমাবদ্ধ আর্থিক ক্ষমতার মধ্যে আরও বেশি কাজ করতে পারবেন। প্রয়াত মন্ত্রী সুবোধ ব্যানার্জি যে ব্যবস্থা চালু করেছিলেন সেটা আপনারা পুনরায় চালু করবেন কিনা মন্ত্রী মহাশয় জবাবে বলবেন। সমগ্র পশ্চিমবাংলায় পি ডব্লু ডি—যে সমস্ত রাস্তাগুলি রয়েছে তার দু'পাশে বিভিন্নভাবে অকুপাই করে কোথাও পার্মান্যান্ট স্ট্রাকচার করা হয়েছে, কোথাও কোথাও দোকানঘর প্রভৃতি তৈরি করা হয়েছে। এটা ঠিক কথা, বেকার যুবকরা এবং গরিব মানুষরা এই সমস্ত দোকানঘর করে কোনও রকমে জীবন যাপন করছে।

[4-00—4-10 P.M.]

কিন্তু এটা ঠিক যে, তাদের উচ্ছেদ করতে গেলে নানা রকম বাধা আছে। জনপ্রতিনিধিরা আপনার কাছে এতে দম্বির করেন এইসব লোকদের তুলে দিলে তাদের কি হবে—এই একটা সমস্যা আছে, এটা ঠিক, কিন্তু আমার বক্তব্য হচ্ছে তাদের জন্য বিকল্প ব্যবস্থা করা দরকার। রাস্তার গায়ে লাগোয়া যে জায়গা আছে বা রাস্তার পাশেই যে সমস্ত নিচু জায়গা আছে সেখানে ছোট ছোট স্টল করে দোকান করে দিলে তাদের বিকল্প পুনর্বাসনের ব্যবস্থা যেমন হবে, তেমনি অন্যদিকে রাস্তায় যান চলাচলে কোনও বাধা সৃষ্টি হবে না। আপনি পরিকল্পনামাফিক বিভিন্ন জায়গায় এই ব্যবস্থা গ্রহণ করুন। এই সমস্ত দোকানগুলি করে দিলে তারা রুজিরোজগার করতে পারবে। কিন্তু দেখা যায় বেশির ভাগ ক্ষেত্রেই যেখানে খুব গাড়ি যাতায়াত করে বা মানুষ বেশি হাঁটে সেই সমস্ত জায়গায় রাস্তার চারদিকে ব্ল্যাক টপের কাছাকাছি পর্যন্ত এসে দোকান-পাট করছে। এই জিনিস রোধ করা দরকার। এমনিতেই বহু অ্যাক্সিডেন্ট হচ্ছে, তা না হলে আরও অ্যাক্সিডেন্ট বেড়ে যাবে, যান চলাচলের অসুবিধা সৃষ্টি হবে। এমনিতেই ঐ সমস্ত জায়গায় যান খুব মন্থরগতিতে যাতাযাত করে। ফলে ট্রাফিক জ্যাম হচ্ছে। কাজেই এই সমস্ত জায়গায় যে দোকান-পাট গড়ে উঠছে, সুপরিকল্পিতভাবে বিকল্প ব্যবস্থা করে দোকান-পাটগুলিকে সরিয়ে আনার ব্যবস্থা করতে হবে। আর নতুন জায়গায় নতুনভাবে এই সমস্ত রাস্তার উপর যাতে দোকানপাট তৈরি করে যান চলাচলের অসুবিধা সৃষ্টি করতে না পারে সেদিকে দৃষ্টি দেবার জন্য আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে বক্তব্য রাখছি। মূর্তি নির্মাণের কথা বলেছেন। ১৯৬৭-৬৯ সালে প্রয়াত সুবোধ ব্যানার্জি এই পূর্ত ও সড়ক দপ্তরের দায়িত্বে ছিলেন। এই কথা ঠিক যে, জাতীয় জীবনে যেসব মহান ব্যক্তি স্বাধীনতা সংগ্রামে আপোষহীন সংগ্রাম করেছিলেন, বিগত দিনে তাদের ইতিহাস দেশের মানুষের সামনে তুলে ধরার জন্য তিনি সেই সব মহান ব্যক্তিদের মূর্তি স্থাপন করার প্রথম পরিকল্পনা নিয়েছিলেন। আপনিও সেই পথ, লক্ষ্যকে সামনে রেখে মূর্তি স্থাপন করবার পরিকল্পনা নিয়ে এগোচ্ছেন। আমি বলতে চাই যে, আপনি যে মূর্তিগুলি তৈরি করছেন সেগুলি কিন্তু শিল্পের দিক থেকে উন্নত মানের নয়। বহু জায়গায় মূর্তিগুলির দেহ সৌষ্ঠব অত্যন্ত নিম্ন মানের হয়েছে। তার জন্য কাগজপত্রে, পত্রপত্রিকায়, বহু জায়গায় সমালোচনা হয়েছে। আপনি যে মূর্তিগুলি স্থাপন করার পরিকল্পনা করছেন এগুলি যেমন দরকার, তেমনি এর সাথে সাথে মূর্তিগুলির শিল্প সৌন্দর্য বা দেহ সৌষ্ঠব, অবয়ব ঠিক থাকে সেদিকে লক্ষ্য রাখা দরকার। কেন না, অবয়বের সঙ্গে মিল না হলে যার মূর্তি স্থাপন করা হবে তার প্রতি সম্মান দেখানোর জায়গায় তাকে অসম্মানই করা হবে। এদিকে তাই আপনার লক্ষ্য রাখা দরকার, তা না-হলে এই উদ্দেশ্য ও লক্ষ্য ব্যর্থ হবে। গৃহ নির্মাণ ও আবাসন দপ্তর সম্বন্ধে বলতে চাই যে, আজকে শহরে এই আবাসনের প্রচুর চাহিদা আছে। শহরতলী এলাকাতেও এটা ছড়িয়ে দেওয়া দরকার। শহর কেন্দ্রিক আবাসন নির্মাণ হচ্ছে। শহরতলী এলাকার মানুষও যাতে এই অসুবিধা পায় সেদিকে নজর দিতে হবে।

অপরদিকে মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি রাস্তার প্রতি মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। আমার নিজের কেন্দ্র, দক্ষিণবঙ্গের কুলতলিতে একটি রাস্তা তৈরির কথা আমরা সেই ১৯৬৭-১৯৬৯ সালের বাজেট বই থেকে দেখে

আসছি—জীবন মণ্ডলের হাট থেকে সোনাটিকরির হাট—এই রাস্তাটির কথা এখানে আমি প্রত্যেকবার বলি, প্রশ্নও করি কিন্তু মাননীয় মন্ত্রী মহাশয় বলেন, টাকা নেই, করতে পারছি না। স্যার, কুলতলিতে মাত্র ৪ কিলোমিটার পাকা রাস্তা আছে তাও অন্য থানার বর্ডার দিয়ে গিয়েছে। কুলতলিতে এ ছাড়া পাকা রাস্তা নেই। জীবন মণ্ডলের হাট থেকে সোনাটিকরির হাট পর্যন্ত এই রাস্তাটি করলে একটা বিরাট এলাকার বহু গ্রামকে যুক্ত করা যাবে। স্যার, কুলতলিতে যেতে অন্য কোনও বিকল্প পথ নেই, সাধারণ মানুষকে নদী-নালা পেরিয়ে বহু কষ্ট করে যেতে হয়। কাজেই এই রাস্তাটির প্রতি নজর দিয়ে দ্রুত রাস্তাটি তৈরি করার জন্য আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ জানাচ্ছি। আমি আশা করব মাননীয় মন্ত্রী মহাশয় তাঁর জবাবি ভাষণের সময় এ সম্পর্কে কিছু বলবেন। এর পর আমি আর একটি রাস্তার কথা বলব। জয়নগর থেকে জামতলা জালাবেড়িয়া—এই রাস্তাটি প্রশস্ত না হবার জন্য প্রায়ই সেখানে নানান রকমের দুর্ঘটনা ঘটছে। সেখানে বাস রুট স্যাংশান হয়ে আছে কিন্তু বাস চলাচল করতে পারছে না, মাঝখান থেকে বাস ফিরে আসছে। এর ফলে সেখানকার মানুষরা অত্যন্ত অসুবিধার মধ্যে পড়েছেন। যান চলাচলের সুবিধার্থে এই জয়নগর থেকে জামতলা জালাবেড়িয়া রাস্তাটি প্রশস্ত করার জন্য মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ রাখছি। পরিশেষে আমি আবার ঐ জীবন মণ্ডলের হাট থেকে সোনাটিকরির হাট এই রাস্তাটি তৈরি করার জন্য এবং জয়নগর থেকে জামতলা জালাবেড়িয়া রাস্তাটি প্রশস্ত করার জন্য মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ জানিয়ে আমার বক্তব্য শেষ করলাম।

**শ্রী ভূপালচন্দ্র পাণ্ডা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় পূর্তমন্ত্রী মহাশয় আজ তাঁর দপ্তরের যে ব্যয়বরাদ্দের দাবি এই সভায় পেশ করেছেন তাকে সম্পূর্ণভাবে সমর্থন করে আপনার মাধ্যমে কয়েকটি কথা এই সভায় রাখছি। স্যার, এ বিষয়ে কোনও সন্দেহ নেই যে বামফ্রন্ট সরকারের আমলে আমাদের এই পশ্চিমবাংলার বিভিন্ন জেলা এবং বিভিন্ন দূরবর্তী অঞ্চলের সঙ্গে শহরের যোগাযোগের ব্যবস্থাপনায় অনেক উন্নতি হয়েছে। স্যার, এ বিষয়েও কোনও সন্দেহ নেই যে এমন অনেক মনীষীদের মূর্তি আমাদের এই রাজ্যের বিভিন্ন স্থান প্রতিষ্ঠিত হয়েছে যা চিরকাল আমাদের পরবর্তী বংশধরদের সামনে উজ্জ্বল ভবিষ্যতের সম্ভাবনা তুলে ধরবে। তা ছাড়া এই বামফ্রন্ট সরকারের আমলে আমাদের পূর্তমন্ত্রী মহাশয় বিভিন্ন রাস্তাঘাট নির্মাণের ব্যাপারে যে রকম গুরুত্ব দিয়েছেন এবং সড়ক নির্মাণ ও সেগুলির উন্নতি বিধানের জন্য কেন্দ্রীয় সরকারের কাছে যে সমস্ত দাবিদাওয়া রেখেছেন তাতে তাঁর আশা পূরণ না হওয়া সত্ত্বেও তিনি যে তাঁর সাধ্যমত চেষ্টা করেছেন তাতেও কোনও সন্দেহ নেই। স্যার, এবারে আমি কয়েকটি বিষয়ের প্রতি মাননীয় পূর্তমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করব। পশ্চিমবাংলার অনেক নির্বাচনী এলাকা আছে যেগুলি হয়ত সমুদ্রের উপকূলবর্তী এলাকায় বা বিভিন্ন খাল, নালা, নদী দ্বারা বেষ্টিত থাকায় বিচ্ছিন্ন হয়ে আছে, সেই সমস্ত নির্বাচনী কেন্দ্রগুলির সঙ্গে আজ পর্যন্ত কি মহকুমা, কি জেলা, কি রাজ্যের সঙ্গে কোনও সড়ক সংযোগ হয়নি।

[4-10–4-20 P.M.]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আর একটি বিষয়ে আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচনী এলাকা হচ্ছে নন্দীগ্রাম। যে নন্দীগ্রাম একদিন

বাংলা-বিহার মার্জার চক্রান্তকে ব্যর্থ করার জন্য লড়াই করেছিল, যে নন্দীগ্রাম বাংলা-বিহার মার্জারের জন্য তৎকালীন কংগ্রেস সরকার যখন তৎপর হয়েছিল তখন তার বিরুদ্ধে সংগ্রাম করে তাকে প্রতিহত করেছিল, সেই নন্দীগ্রামের থানা কেন্দ্রের সঙ্গে মহকুমা, জেলা বা রাজ্যের সঙ্গে আজ পর্যন্ত কোনও সড়ক যোগাযোগ হয়নি। মাত্র ১৪ কি ১৫ কিলোমিটার রাস্তা মিনিমাম নীডস প্রোগ্রামের ভিত্তিতে গত ৭, ৮, ১০ বছর ধরে করা হয়েছিল সেটাও পেন্ডিং রয়েছে, সেই জায়গায় আজ পর্যন্ত কোনও রাস্তা করা হয়নি বা তার জন্য কোনও ব্যবস্থা গ্রহণ করা হয়নি। প্রতি বছরই তার জন্য টাকা বরাদ্দ হয়, প্রতি বছরই কিছু কিছু টাকা খরচ হয়। এমন কি নন্দীগ্রাম-মালদা রোড-এর অর্ধেকের বেশি প্রায় ৩ ভাগ এলাকা যেখানে কাঁচা রাস্তা হয়েছে এবং মাটি কেটে তাকে উন্নত করা হয়েছে, তাকেও পাকা করার জন্য কোনও ব্যবস্থা আজ পর্যন্ত হয়নি। শুধু তাই নয়, অন্য দিক থেকে চণ্ডীপুর-নন্দীগ্রামের যে রাস্তা, সেই রাস্তা আমাদের জেলার মধ্যে প্রাওরিটি দিয়ে নির্ধারণ করা হয়েছিল, সেটাকেও গত ৩ বছরের মধ্যে উন্নত করার কোনও ব্যবস্থা হয়নি। সুতরাং আমি আপনার মাধ্যমে পূর্তমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করব যে এইভাবে পশ্চিমবাংলার গ্রামাঞ্চলে যে সমস্ত এলাকা বিচ্ছিন্নভাবে দুর্গত অবস্থায় রয়েছে তার প্রতি বিশেষভাবে দৃষ্টি দেওয়া উচিত। বামফ্রন্ট সরকারের নীতি হচ্ছে এই সমস্ত পশ্চাদপদ এলাকাকে প্রাওরিটি দিয়ে উন্নত করা। কাজেই এই বিষয়ে আপনার দৃষ্টি আকর্ষণ করছি। এই প্রসঙ্গে আমি আর একটা কথা বলতে চাই। মেদিনীপুর জেলার জেলা কেন্দ্রে ঢোকবার সড়ক পরিবহনের ক্ষেত্রে কাঁসাই নদীর উপরে যে ব্রিজ আছে, সেই ব্রিজে টোল ট্যাক্স আজকে কেন বহাল থাকবে? কারণ দীর্ঘদিন ধরে যে টোল ট্যাক্স আদায় করা হয়েছে, আমার মনে হয় ইতিমধ্যে ব্রিজের নির্মাণের জন্য যে টাকা খরচ হয়েছিল সেটা উঠে গেছে। কাজেই আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব যে এই টোল ট্যাক্স অবিলম্বে রেহাই করার ব্যবস্থা যাতে করা হয় তার জন্য তিনি সচেষ্ট হবেন। সেই সঙ্গে আরও আবেদন জানাচ্ছি যে এই অবহেলিত মেদিনীপুর জেলার ঝাড়গ্রাম অঞ্চল এবং মেদিনীপুর সদর, দক্ষিণ-পূর্ব অঞ্চলে যে সমস্ত জায়গা আছে তার সঙ্গে যাতে জেলা কেন্দ্র, মহকুমা কেন্দ্রের সঙ্গে যোগাযোগের রাস্তা হয় সেদিকে আপনি দৃষ্টি দেবেন। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুনীতি চট্টরাজ :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পূর্ত বিভাগের গর্ত মন্ত্রী মহাশয় রক্ষণা বেক্ষণের নামে যে ভক্ষণ করতে আরম্ভ করেছেন এবং মূর্তি প্রতিষ্ঠায় নিজের খ্যাতি অর্জনের কাজকে যেভাবে এগিয়ে নিয়ে যাচ্ছে তাতে আমি ভেবেছিলাম—কংগ্রেসের তরফের কথা বাদ দিলেও—সরকার পক্ষের কিছু লোক অন্তত তাকে প্রশংসা করবেন। কিন্তু দুর্ভাগ্যের বিষয় একমাত্র সদস্য জয়ন্ত বিশ্বাস ছাড়া আর কোনও বিধানসভার সদস্য পূর্তমন্ত্রীর এই কাজকে প্রশংসা করলেন না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি মন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করছি যে এটা কেন হল? আমি বীরভূম থেকেই শুরু করছি। তবে পশ্চিমবাংলার কথাও কিছু বলা দরকার। বীরভূমের ভীমগড় ব্রিজ একটা ইমপর্টেন্ট ব্রিজ। এটা বর্ধমান-বীরভূমের সংযোগস্থল। বীরভূমের ক্ষেত্রে এই ব্রিজের একটা অর্থনৈতিক গুরুত্ব আছে। ই সি এল এর দায়িত্ব নিয়েছে। ৫০ পারসেন্ট টাকা তারা দেবেন এবং সরকার যদি ৫০ পারসেন্ট টাকা দেন তাহলে এই ব্রিজটা হয়ে যায়। কিন্তু বাধা কোথায়? জেলা সভাধিপতি কন্ট্রাক্টরের মাধ্যমে যা আয় করছে এই টাকা থেকে আপনার পূর্তবিভাগ কতটুকু ভাগ পাচ্ছে, বীরভূমের, বর্ধমানের

কতটুকু উন্নতি হচ্ছে, কোনও ব্রিজ সংস্কার হচ্ছে, কোনও রাস্তায় পীচ দেওয়া হচ্ছে, টাকা কোথায় যাচ্ছে দয়া করে এগুলি জানাবেন কি? আমি আপনাকে গোটা বীরভূমের কথা বললে আপনি হোচট খাবেন। শুধু বীরভূমের মানুষই নয়, গোটা পশ্চিমবাংলার মানুষ আপনার আমলে রাস্তায় হাটতে গিয়ে হোচট খাচ্ছেন, আর ২/৩ বার করে আপনার নাম করছে।

সিউড়ি-বোলপুর রাস্তা, সিউড়ি ঢোকার মুখে যে সেতুটা আছে, সেটা থেকে বাস উল্টে পড়ে তিন জনের মৃত্যু হল। ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট, স্থানীয় প্রতিনিধি, দুর্ভাগ্য বশত স্থানীয় প্রতিনিধি সি পি এম বা আর এস পি নয়, কংগ্রেসের। ডিপার্টমেন্টকে জানানো হল। পূর্ত বিভাগকে বারে বারে জানানো হয়েছে, সেই ব্রিজটা হয়ত কয়েক হাজার টাকা দিয়ে সংস্কার করা যেত, সেটা এখনও করা হল না। সিউড়ি-বোলপুরের হাট, টিগরা ব্রিজের কথা ধরুন, দু-দিকের ধারটা এমন অবস্থায় রয়েছে, যে কোনওদিন অ্যাক্সিডেন্ট হতে পারে। জেলা সমাহর্তা জানিয়েছে, আমি জানিয়েছি, কোটি টাকা, লক্ষ টাকার দরকার নেই, কয়েক হাজার টাকার দরকার, সেটা সংস্কার করা হল না। আমি ধন্যবাদ দিচ্ছি, বোলপুর ঢোকার মুখে বোলপুরের ব্রিজটার কাজ আপনি আরম্ভ করেছেন। এখানে আমার একটা কথা আছে মাননীয় পূর্তমন্ত্রীর কাছে, বাজারে যদি আপনি একটা ফ্যান কিনতে যান, ফ্যানের সঙ্গে একটা গ্যারান্টি কার্ড দেয় পাঁচ বছরের। আপনি যদি একটা টি ভি বা ফ্রিজ কিনতে যান, মিনিমাম সাম ইয়ার্স একটা গ্যারান্টি দেয়। আজকে বিধানসভায় আপনাকে বলতে হবে যে ব্রিজটা বোলপুর ঢোকার মুখে হচ্ছে, আর দুটো হচ্ছে না। কেন হচ্ছে না, আমি জানি না, রাজনৈতিক কারণে, না, অর্থনৈতিক কারণে, এটা আমি জানি না। বোলপুরের যে ব্রিজটা হচ্ছে, আপনাকে গ্যারান্টি দিতে হবে, ক বছরের গ্যারান্টি, ছয় মাস, এক বছর, না দু'বছর, আপনাকে গ্যারান্টি দিতে হবে। যেভাবে কাজটা স্টার্ট হয়েছে, সিমেন্টের সংযোগ করিয়ে যে ভাবে কাজটা ভেজাল পদ্ধতিতে হচ্ছে, আমার বিশ্বাস, আমার ভয় হচ্ছে যে ব্রিজটা তৈরি হবার ছয় মাসের মধ্যে না ভেঙে যায়। হুগলি সেতুর ঘটনার কথা এখানে আমি বলব না। আপনার রেসপন্সিবিলিটি কতটুকু, সেটা আপনিও জানেন, আমিও জানি। কিন্তু মাননীয় পূর্তমন্ত্রীকে বলছি, আজকে নতুন করে কোনও রাস্তা আপনি তো তৈরি করেননি। বরং যেগুলো রক্ষণাবেক্ষণের দায়িত্ব আছে, সেইগুলোর মেন্টেনেন্স ঠিকমতো করছেন না। সি এম ও এইচ বার বার আপনাকে জানিয়েছেন, বিভিন্ন হেল্‌থ সেন্টারের যেগুলো দায়িত্ব রক্ষণাবেক্ষণের, আপনি ঠিকমতো করতে পারছেন না। আপনি বলবেন আমার ডিপার্টমেন্টের অফিসাররা টাকা পাচ্ছে না, ৪০ কোটি টাকার জায়গায় ২০ কোটি টাকা পেয়েছেন, সেই ২০ কোটি টাকার সদ্ব্যবহার হচ্ছে কি না, হাউসে আপনি দায়িত্ব নিয়ে বলতে পারেন? ২০ কোটি টাকার সদ্ব্যবহার হচ্ছে কি না, ..... You cannot say it.

আজকে মাননীয় পূর্তমন্ত্রীকে তাই বলছি, বীরভূমের তরফ থেকে, বীরভূমের কয়েকজন মানুষও আপনাকে ধন্যবাদ দিতে পারবে না, ঐ বোলপুরের ব্রিজটা করা ছাড়া আপনার আমলে বীরভূমে নতুন কোনও রাস্তা হল না, ভাঙা ব্রিজ কনস্ট্রাকশন হল না, ভীমগড়ের মতো ইম্পর্টেন্ট ব্রিজ, যেখানে ই সি এল আপনাকে ৫০ পারসেন্ট অ্যাসিয়োরেন্স দিচ্ছে, সেটায় এগিয়ে যাচ্ছেন না। আমি বীরভূমের কথা বলব না, বীরভূম আপনার জুরিসডিকশনের মধ্যে নেই। ওখানে আপনি নির্বাচনে যাবেন না। বোলপুরে একটা আর এস পি জিততো,

সেটাও হেরে গেছেন। আপনার পার্টির কোনও অস্তিত্ব সেখানে নেই। বীরভূমের দিকে আপনি নজর দেবেন না আমি জানি। বীরভূম বাদ দিলাম। পশ্চিমবাংলার একজন এম এল এ বন্ধুর বক্তব্য এই মাত্র আমার বলার আগে শুনলাম, জয়ন্তবাবু কিছু প্রশংসা করেছেন, কিন্তু অন্য কোনও এম এল এ আপনার প্রশংসা করছেন না, এর কারণ কি? এর কারণ আপনি নিজে। You are totally responsible for this.

এম এল এ'দের কথা বাদ দিলাম, Under minimum needs programme and tribal are sub-plan programme.

[4-20–4-30 P.M.]

নিশ্চয়ই আপনি শুনেছেন কথাটা। মিনিমাম কথা ছিল ২৬০ কিলো মিটার রাস্তা এবং কিছু ব্রিজ তৈরি করতে হবে। আপনি জবাব দিন আজকে এই বিধানসভায়, আপনি ঐ মিনিমাম নিড্স প্রোগ্রামে কতটুকু এগিয়েছেন পশ্চিমবাংলায়? করতে পারেননি। মূর্তি প্রতিষ্ঠা করলে এবং রক্ষণাবেক্ষণের নামে কন্ট্রাক্টারদের তোয়াজ করে কিছু ভক্ষণ করলে জনপ্রিয় হওয়া যায় না, অর্থকরী মন্ত্রী হওয়া যায়, জনপ্রিয়তা অর্জন করা যায় না। সেই জন্য কোনও এম এল এ, জানি না বীরেন রায় আমাকে বাধা দিচ্ছেন কি না, বীরেন রায়ের নির্বাচনের ক্ষেত্রে কটা রাস্তা হয়েছে, কোন্ রাস্তা রক্ষণাবেক্ষণ হচ্ছে, বীরেন রায় বলুন। একটা রুলিং পার্টির এম এল এ যদি দাঁড়িয়ে বলতে পারেন—কেউ পারবেন না। জয়ন্তবাবু বলেছেন হয়েছে, ওঁর কনস্টিটিয়েন্সিতে হয়ত হয়েছে। কিন্তু পশ্চিমবাংলায় হয়নি। আমি মন্ত্রী মহাশয়কে বলছি, আজকে সমস্ত বিস্তারিত কথা এই অল্প পরিসরে বলা যায় না, আপনার ডিপার্টমেন্টের ত্রুটির কথা, আপনি হেতু, না অফিসাররা হেতু, অফিসারদের সমস্ত স্বাধীনতা আপনি দিচ্ছেন না, তাঁদের স্বাধীনতা আপনি হরণ করছেন, না, তাঁরা আপনার স্বাধীনতা হরণ করছেন, এই কন্ট্রোভার্শিয়্যাল পয়েন্টে আমি যাব না। তবে একটা গণ্ডগোল হচ্ছে কোথাও। শুধু টাকাটা ফ্যাক্টার নয়। গণ্ডগোলটা কোথায়, আপনাকে তা বার করতে হবে। আর কয়েক মাস আছেন, যাবার আগে বলে যান যে আমি এই এই করে গেলাম। আগামী বিধানসভায়, সামনে যদি বিধানসভা বসে নির্বাচনের আগে, আপনাকে একটা জবাব দিতে হবে যে আমি এই এই কাজ পশ্চিমবাংলায় করলাম।

মন্ত্রী মহাশয় বুঝতে পারেননি এবং এখনো বুঝতে পারছেন না। অবশ্য তাঁকে এ সব কথা বললেই তিনি রেগে-চোটে জবাব দেন।

মাননীয় ডেপুটি স্পিকার, স্যার, মাননীয় সদস্য জয়ন্ত বিশ্বাস মহাশয় গণতান্ত্রিক আন্দোলনের কথা বললেন। আমি এই প্রসঙ্গে বলছি যে, পূর্ত বিভাগের মাননীয় মন্ত্রী মহাশয়ের কার্যকলাপে পূর্ত বিভাগে গণতান্ত্রিক আন্দোলনের প্রসার তো ঘটছেই না, বরঞ্চ তা পিছিয়ে যাচ্ছে। সে বিষয়ে আমি এখানে একটি উদাহরণ দিতে চাই,—আই মে বি রং, মন্ত্রী মহাশয় সে ক্ষেত্রে আমাকে সংশোধন করে দেবেন—যে সমস্ত ইলেকট্রিক ওয়ার্কস অ্যাসিসটেন্টরা পূর্ত বিভাগের পশ্চিম কলকাতা তড়িৎ ভুক্তি বিভাগে কাজ করেন, তাঁরা 'ইলেকট্রিক ওয়ার্কার্স ইউনিয়ন" নামে একটি ইউনিয়ন করতে চেয়েছিল, যাতে তাঁরা সেই ইউনিয়নের মাধ্যমে তাঁদের ন্যায্য দাবি-দাওয়া কর্তৃপক্ষের কাছে পেশ করতে পারেন, কিন্তু তাঁদের সে সুযোগ

দেওয়া হয়নি। এখানে গণতান্ত্রিক আন্দোলনের প্রসারের কথা, ট্রেড ইউনিয়ন আন্দোলনের প্রসারের কথা বলা হচ্ছে, অথচ এই বিভাগের কিছু কর্মচারী একটা ইউনিয়ন করতে চেয়েও সে সুযোগ তাঁরা পাননি, তাঁদের সেই প্রচেষ্টাকে মর্যাদা দেওয়া হয়নি। উপরন্তু পশ্চিম কলকাতার ঐ বিভাগের সমস্ত ইলেকট্রিক ওয়ার্কস অ্যাসিসটেন্টদের ইউনিয়ন করতে চাওয়ার অপরাধে ট্রান্সফার করে দেওয়া হয়েছে।

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** ধেত্।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় ধেত বলছেন, কিন্তু তিনি তাঁর ডিপার্টমেন্ট থেকে খবর নিয়ে এ বিষয়ে প্রকৃত সংবাদ সভাকে জানান। আই মে বি রং, কিন্তু তিনি তাঁর অফিসারদের কাছ থেকে সংবাদ নিয়ে আমাদের জানিয়ে দিন। আর একটা কথা হচ্ছে, কন্ট্রাক্টররা যে সমস্ত কর্মীদের দিয়ে এই ডিপার্টমেন্টের কাজ করাচ্ছে, তাদের কি হারে বেতন দিচ্ছে তা কি মাননীয় মন্ত্রী মহাশয় জানেন? যখন এই সরকার গ্রামের মধ্যবিত্ত এবং নিম্ন-মধ্যবিত্তদের ওপর জোর দিচ্ছে চাষীদের ন্যায্য মজুরি দেবার জন্য, তখন পূর্ত বিভাগে যে সমস্ত শ্রমিকরা কন্ট্রাক্টরের মাধ্যমে কাজ করছে, তারা কি হারে বেতন পাচ্ছে তাও সরকারের দেখা উচিত। এই সরকার যেখানে গ্রামের চাষীদের বা কৃষি শ্রমিকদের জমির মালিকদের বিরুদ্ধে লেলিয়ে দিচ্ছে, সেখানে তাঁরা এই সমস্ত শ্রমিকদের দিকটা দেখছেন না। আমরা জানি এই সমস্ত কন্ট্রাক্টররা শ্রমিকদের উপযুক্ত বেতন দিচ্ছে না, অথচ এ ক্ষেত্রে সরকার নীরব। মিঃ ডেপুটি স্পিকার, স্যার, আমার লাস্ট পয়েন্ট হচ্ছে, আমাদের এই বিধানসভা প্রাঙ্গণে যে ফোয়ারাটি আছে সেটি যখন সৃষ্টি হয়েছিল তখন থেকে একজন বিভাগীয় পাম্প-ম্যান সেটি চালাতেন। কিন্তু বর্তমানে কন্ট্রাক্টর প্রিয় মন্ত্রী, তাঁর বশংবদ কন্ট্রাক্টরদের সেই ফোয়ারাটি চালাবার কন্ট্রাক্ট দিয়ে দিয়েছেন। অবশ্য আমি যদি ভুল কিছু বলে থাকি তাহলে আমি আশা করব মাননীয় মন্ত্রী মহাশয় কারেক্ট করে দেবেন। সামান্য একটি ফোয়ারা দীর্ঘদিন ধরে যেভাবে চলছিল সেভাবে সেটিকে চালাতে কোথায় অসুবিধা হচ্ছে, তা আমরা বুঝতে পারছি না। এই সামান্য কাজও কেন কন্ট্রাক্টরদের দেওয়া হচ্ছে তাও আমি বুঝতে পারছি না। এই অবস্থায় আমি দায়িত্ব নিয়ে মাননীয় মন্ত্রী মহাশয়কে বলছি যে, তিনি যদি আজকে উইদাউট সিকিউরিটি জামা পরে পশ্চিমবাংলার যে কোনও একটি গ্রামে যান, তাহলে তিনি যখন ফিরে আসবেন তখন তাঁর দিকে তাকাতে আমাদের লজ্জা করবে, আমরা সবাই লজ্জা পাব। কারণ তিনি গ্রাম থেকে নিরাবরণ হয়ে ফিরে আসবেন, তাঁর পরণে কিছুই থাকবে না। কারণ তিনি পশ্চিমবাংলার মানুষদের, বিশেষ করে গ্রাম বাংলার মানুষদের ডিপ্রাইভ করছেন। গ্রাম বাংলার কোথাও তিনি কোনও রাস্তাঘাট তৈরি করছেন না। এমন কি আগে থেকে যে রাস্তাঘাটগুলি আছে সেগুলিও সংস্কার করা হচ্ছে না। স্যার, এই প্রসঙ্গে আমি আর একটা কথা বলতে বাধ্য হচ্ছি যে, কলকাতার নীলরতন সরকার হাসপাতাল এবং পি জি হাসপাতালের ছাদ ধ্বসে পড়ছে। ইতিমধ্যে সেখানে ছাদ ধ্বসে বেশ কিছু মানুষ আহত হয়েছেন। ২/১ জন ইঞ্জিয়র্ড হয়ে চিকিৎসাধীনে রয়েছেন। অথচ মন্ত্রীর ঐ হাসপাতাল গৃহগুলি রক্ষণাবেক্ষণের দিকে লক্ষ্য নেই। পূর্ত বিভাগ যে ভাবে পশ্চিমবাংলার সাধারণ মানুষদের ডিপ্রাইভ করে চলেছে তাতে এই বিভাগের ব্যয়বরাদ্দকে কখনই সমর্থন করা যায় না। তাই আমি পূর্ত বিভাগের ব্যয়বরাদ্দের ডিমান্ডের বিরোধিতা করছি এবং আমাদের পক্ষ থেকে যে কাট মোশনগুলি

আনা হয়েছে সেগুলিকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নবনী বাউরি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পূর্ত এবং আবাসন দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয় আজকে এই সভায় যে বাজেট পেশ করেছেন সেই বাজেটকে আমি পূর্ণ সমর্থন জানিয়ে এই বিভাগ সম্পর্কে কিছু বক্তব্য রাখতে চাই।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বামফ্রন্ট সরকার সীমাবদ্ধ ক্ষমতা নিয়ে গোটা পশ্চিমবাংলায় পূর্ত বিভাগের মাধ্যমে রাস্তাঘাট, গৃহ নির্মাণ, ছোট বড় ব্রিজ নির্মাণ এবং মূর্তি স্থাপন করার ক্ষেত্রে উল্লেখযোগ্য পদক্ষেপ গ্রহণ করে উল্লেখযোগ্য সাফল্য লাভ করেছেন। এ ক্ষেত্রে মাননীয় পূর্ত মন্ত্রীর প্রশংসা না করে কেউ থাকতে পারবেন না।

যদিও কংগ্রেসিরা আজকে এই বিধানসভার ভিতরে বসে অনেক কথা বলছেন—অবশ্য বলতে পারেন—কিন্তু ২৮ বছর ওরা যে রাজত্ব করে গেছেন—আমি গ্রাম বাংলা থেকে এসেছি—সেই রকম উল্লেখযোগ্য কিছু কাজ যেমন, কালভার্ট, কজওয়ে, ব্রিজ, রাস্তাঘাট প্রভৃতির দিকে নজর দিয়েছেন এইরকম আমি দেখিনি। কিন্তু আমাদের আমলে অর্থাৎ বামফ্রন্ট সরকারের আমলে শহর এবং গ্রাম এলাকায় কি ধরনের রাস্তাঘাটের উন্নতি হচ্ছে বা হতে চলেছে সেটা আপনারা সকলেই জানেন। তা সত্ত্বেও আমি মনে করি আজকে যে কাজকর্ম হয়েছে বা চলছে — রাস্তা, কালভার্ট, ব্রিজ প্রভৃতি যে পরিমাণ হয়েছে তা যথেষ্ট নয়। যদিও আমি জানি এইসব করতে গেলে টাকার দরকার আছে, কেন্দ্রীয় সরকার যদি এ ব্যাপারে সাহায্য করেন তাহলে অনেক উন্নতি হবে। আমি বলতে পারি বামফ্রন্ট সরকার সমস্ত টাকার সদ্ব্যবহার করে ভাল ভাল রাস্তাঘাট, ব্রিজ, কালভার্ট এবং মূর্তি নির্মাণ করছে। এতৎ সম্পর্কে আমাকে বলতে হচ্ছে, বিশেষ, করে বাঁকুড়া জেলার কথা বলতে পারি, রাস্তাঘাটগুলির ক্ষেত্রে দীর্ঘদিন ধরে দেখছি তেমন কোনও সংস্কার হচ্ছে না। যে পরিমাণ সংস্কারমূলক কাজ হচ্ছে সেটা গুণগত দিক দিয়ে খুব একটা ভাল নয়, ৫/৬ মাস পরেই নষ্ট হয়ে যাচ্ছে। মাননীয় মন্ত্রী মহাশয়ের এই ব্যাপারে চিন্তা-ভাবনা করার দরকার আছে! টাকা সত্যিই কম, কিন্তু সেই টাকা দিয়ে যে পরিমাণ কাজ হচ্ছে সেই কাজগুলি যাতে ভাল হয় সেইদিকে নজর দেওয়ার জন্য আমি অনুরোধ করছি। আমাদের জেলা-পরিষদ, গ্রাম-পঞ্চায়েত এবং পঞ্চায়েত সমিতি যেগুলো রয়েছে তাঁরা—আপনাদের দপ্তরের যে কাজকর্মগুলি হচ্ছে তা দেখতে পারেন, সুপারিশ করতে পারেন। সুতরাং সেইদিক থেকে এই পঞ্চায়েতকে যুক্ত করলে খুব ভাল কাজ হতে পারে। এইদিকে আপনি নজর দেবেন বলে আমি মনে করি। এই প্রসঙ্গে আমি কয়েকটি প্রস্তাব রাখছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন, বাঁকুড়া জেলায় তাপ বিদ্যুৎ কেন্দ্র হচ্ছে। এই তাপ বিদ্যুৎ কেন্দ্র যেখানে স্থাপিত হচ্ছে তার পার্শ্ববর্তী যে রাস্তাগুলি আছে সেগুলি খুবই সরু। এই সমস্ত রাস্তাগুলি দীর্ঘদিন ধরে সংস্কার হয়নি। আমি রাস্তাগুলির নাম উল্লেখ করছি, মেজিয়া-বাঁকুড়া রাস্তা ভায়া গঙ্গাজল-ঘাটি, মেজিয়া-শালতোড়া রাস্তা, বড়জোড়া-দুর্লভপুর রাস্তা, গঙ্গাজলঘাটি শালতোড়া রাস্তা, কুস্থোল হইতে শুশুনিয়া রাস্তা প্রভৃতি রাস্তাগুলি জরুরি ভিত্তিতে, অগ্রাধিকারের ভিত্তিতে মেরামত কিম্বা সংস্কার করা দরকার। যে ধরনের গুরুত্বপূর্ণ তাপবিদ্যুৎ কেন্দ্র হতে চলেছে, আমি মনে করি ঐ সমস্ত রাস্তাগুলি অবিলম্বে সংস্কার করার দরকার আছে। সেখানে যে ছোট ছোট ব্রিজগুলি হয়েছে (মেজিয়া বাঁকুড়া রাস্তার উপর দিয়ে) আমি ইতিপূর্বেই প্রস্তাব দিয়েছি—জেলায় যে কো-অর্ডিনেশন কমিটি আছে সেই

[4-30–4-40 P.M.]

কমিটির সুপারিশ আছে ঐ ব্রিজের উপর রাস্তা করার দরকার আছে। যেহেতু সেখানে তাপবিদ্যুৎ কেন্দ্র হচ্ছে সেহেতু সেখানে ট্রাকের পরিমাণ বাড়বে, যানবাহনের পরিমাণ বাড়বে, কাজেই রাস্তাগুলি সংস্কার করার দরকার আছে, আমি বাজেট বক্তৃতায় দেখলাম, বাঁকুড়া জেলার রাজগ্রামে দ্বারকেশ্বরের উপর যে ব্রিজ সেটার কথা আপনি উল্লেখ করেছেন। আমি আরও আনন্দিত হতাম যদি বাঁকুড়া রানিগঞ্জ যাবার রাস্তায় দামোদরের উপর ব্রিজের কথাটা উল্লেখ করতেন। আমি আশা করব আগামী দিনে এই প্রস্তাবটা রাখবেন। কারণ আপনি জানেন উত্তর বাঁকুড়ার সঙ্গে বর্ধমানের শিল্প এলাকা যোগাযোগ করার জন্য ঐ ব্রিজটি একান্ত জরুরি। প্রতিনিয়ত প্রতিদিন বহু মানুষ যাতায়াত করে। কাজেই ঐ ব্রিজটির কথা আপনার চিন্তা-ভাবনার মধ্যে রাখার দরকার আছে বলে আমি মনে করি। পঞ্চায়েতের মাধ্যমে কাজগুলি করার জন্য যে প্রস্তাব আমি রেখেছি সেটা মাননীয় মন্ত্রী মহাশয় নিশ্চয়ই নজর দেবেন।

আমি যে কথাটা বলছি সেটা হচ্ছে আমরা দেখছি যে ঐ ইঞ্জিনিয়াররা ঘরে, অফিসে বা জেলা সেন্টারে বসে থাকেন। কাজকর্মের দায়িত্ব নিয়ে তা খালাস করে বসে আছেন, কাজটা ঠিকমতো হচ্ছে কিনা, সেটা দেখার কোনও ব্যাপার নেই। কাজটা করার জন্য কোনও রকম তদ্বির বা তদারকের চিন্তা অফিসারদের নজরে থাকে না। যদি এগুলিতে নজর দেওয়া না হয়, টাকা থাকলেও ভাল কাজ হবে না। কাজেই আমার মনে হয় কাজের ক্ষেত্রে অফিসারদের অনীহা যদি না কাটানো যায় তাহলে কাজ হবে না। আমাদের যতই সদিচ্ছা থাক না কেন তাদের উপরই নির্ভরশীল হয়ে যেতে হচ্ছে। কাজেই আমি আর খুব বেশি বিস্তারিত বক্তব্য না রেখে পুনরায় এই ব্যয়বরাদ্দকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী তারাপদ সাধুখাঁ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আজকে মাননীয় পূর্তমন্ত্রী শ্রী যতীন চক্রবর্তী মহাশয় এখানে যে বাজেট বরাদ্দ পেশ করেছেন আমি তার বিরোধিতা করে তাঁর কাজের দু-একটি নমুনা আপনাদের সামনে তুলে ধরছি। একটা প্রশ্ন হচ্ছে যে তিনি একজন স্পোর্টসম্যান স্পিরিটের লোক। আমরা জানি যে যতীনবাবু একজন স্পোর্টসম্যান, তাঁর স্পিরিট আছে কিন্তু তিনি কথায় কথায় কেন এত রেগে যান তা বুঝি না। তাঁর এই লক্ষণটি খুবই খারাপ। আমার মনে হয় যদি গণতান্ত্রিক পদ্ধতিতে কাজ করার জন্য যে সরকার প্রতিশ্রুতিবদ্ধ সেই সরকারের পূর্তমন্ত্রী মহাশয়ের কাছে আমি একটি প্রশ্ন রাখতে চাই যে পশ্চিমবঙ্গে যতগুলি ব্লক আছে, মোটামুটি ৩০০টি ব্লক, একটা গণতান্ত্রিক পদ্ধতিতে যদি প্রত্যেক ব্লকে কাজগুলি হয়, প্রতি বছর ৩ কিলোমিটার রাস্তা হত তাহলে ৩০০টি ব্লকের প্রতি ব্লকে ৯ বছরে ২৭ কিলোমিটার রাস্তা করতে পারতেন। কিন্তু আমি দেখতে পাচ্ছি আমার কনস্টিটিউয়েন্সি সিঙ্গুরে ১০ কিলোমিটার পীচের রাস্তা হল না। বলেন এত হাজার কিলোমিটার রাস্তা করেছেন সেটা বোধহয় বিশেষ কোনও কোনও রাজনৈতিক ক্ষেত্রে প্রযুক্ত হয়েছে সিঙ্গুরের রাস্তার নমুনা আপনাদের কাছে তুলে ধরছি। সি আর এফ স্কীম, সেন্ট্রাল রোড ফান্ড স্কীম যেটাকে বলে সেখানে ১০ কিলোমিটারের একটা রাস্তা স্যাংশন হয়েছিল। সিঙ্গুর-হুগলি রাস্তার প্রথম কিলোমিটার এখন কাঁচা পড়ে আছে, দ্বিতীয় কিলোমিটার পীচ হয়েছে, সপ্তম কিলোমিটার ক্লিয়ারেন্স পাননি, অষ্টম, নবম ঝামা কনসলিডেসন হয়ে পড়ে

আছে। এই হল আজকের ২০ বছরে একটা রাস্তার চিত্র। তাহলে দেখুন সাড়ে সাত লক্ষ টাকা সেন্ট্রাল রোড ফান্ডের টাকা, সময়ের গতিতে আজকে সেটা ৫৫ লক্ষ টাকায় পরিণত হয়েছে।

মাননীয় মন্ত্রী মহাশয়কে পিন পয়েন্টের দিকে লক্ষ্য রাখতে হবে যে কোন রাস্তা ছোট, সস্তায় তাড়াতাড়ি করা যায় সেইসব রাস্তা টেক আপ করতে পারেন না। ঠিক তেমনি কামারকুণ্ডু থেকে বাজেমেলিয়স মাত্র আড়াই কিলোমিটার রাস্তা ৮ লাখ টাকা খরচ করে কানা নদীর ব্রিজ হল, দু'পাড়ে মাটি পড়ল, কিন্তু ২০ বছর ধরে সে রাস্তা তৈরি হল না। বছর দুই আগে একজিকিউটিভ ইঞ্জিনিয়ারদের ধরে আমি ব্যবস্থা করলাম যাতে লোকে অন্তত হেঁটে বা সাইকেল নিয়ে যাতায়াত করতে পারে। ৮ লক্ষ টাকা দিয়ে ব্রিজ করা হল লোকের বেনিফিটে লাগল না। এতো উলুবনে মুক্তো ছড়ানো হল। নিশ্চয় সেখান থেকে শস্য আসবে না। আপনাকে দেখতে হবে যে টাকাটা পাচ্ছেন সেটা সুষ্ঠু এবং সঠিক প্রয়োগ করতে হবে, প্রয়োগই তো করতে পারছেন না। তারপর আপনারা দেখেছেন কাগজে, দুর্গাপুর রোড তৈরি করতে ৮ কোটি টাকা স্যাংশন হয়েছে ৩ বছর আগে যেটা ওয়ার্ল্ড ব্যাঙ্কের টাকা।

এখানে একটি প্রশ্ন রাখতে পারি মন্ত্রী মহাশয়ের কাছে—ঐ দুর্গাপুর রাস্তার ধারে ডাঃ বিধানচন্দ্রের আমলে ২ কোটি ইট বিদ্যমান ছিল, আজকে সেই রাস্তায় একটি ইটও খুঁজে পাওয়া যায় না কেন? যেখানে মন্ত্রী মহাশয় বলে থাকেন যে, রাস্তা করতে পারছেন না সেখানে ঐ ২ কোটি কেন সদ্ব্যবহার করলেন না? শ্রীরামপুরে একটি ফ্লাই ওভার হচ্ছে। একবার এক মিটিংয়ে তদানিন্তন রেলমন্ত্রী শ্রী গনিখান চৌধুরি ওভার ব্রিজটা তড়িৎ গতিতে করে দেওয়া হবে বলেছিলেন। আজকে সেটা শেষ হতে চলেছে কিন্তু পূর্ত দপ্তরের এক্সিকিউটিভ ইঞ্জিনিয়াররা সেই ফ্লাই ওভারের রাস্তা করবার কাজ এক ইঞ্চিও এগোতে পারেননি। আজকে এর জবাব মন্ত্রী মহাশয়কে দিতে হবে এখানে। আজকে শ্রীরামপুরের মেন রাস্তাটা বন্ধ, কিন্তু সেটা ব্যবসার একটা কেন্দ্র স্থল। আজকে ঐ রাস্তাটি বন্ধ থাকার ফলে তাঁদের ব্যবসায় যথেষ্ট ক্ষতি হচ্ছে। সেখানে ছোট একটি রাস্তা ধরে অ্যাম্বুলেন্স ইত্যাদি যাচ্ছে। আজকে তড়িৎ গতিতে সেই রাস্তাটি করবার দরকার আছে। কিন্তু সেটাও আপনারা করতে পারছেন না। এর চেয়ে দুঃখের কথা আর কি হতে পারে? আরও ছোট একটা জিনিস—পূর্ত দপ্তরের মাইনে করা কিছু লেবার রয়েছে। তাদের প্রত্যেককে দুই-তিন কিলোমিটার রাস্তা দেখাশুনা করতে হয়। বর্ষকালে রাস্তায় কোনও গর্ত হলে সেখানে দুই-চারখানা ইট বিছিয়ে দিতে হয়, রাস্তায় জল জমলে সেটা কেটে দিতে হয়। কিন্তু দেখা যাচ্ছে, তারা কোনোদিন কাজ করে না। ফলে আজকে কন্ট্রাক্টরদের দিয়ে সেই কাজ করাতে হচ্ছে। সেই লেবারদের দিয়ে এতটুকু দায়িত্বও এই দপ্তর পালন করতে পারছেন না। আজকে ডিপার্টমেন্টকে এই পঙ্গুত্ব থেকে মুক্ত করে কিভাবে কাজটা হবে সেটা চিন্তা করতে হবে, কিন্তু সেটাও করতে পারছেন না। দেখতে পাচ্ছি, রাস্তার ধারে ছোট ছোট গুমটি করে রাস্তা বন্ধ করা হচ্ছে। আমি তাই ভেবেছি, রাস্তা একেবারে বন্ধ হয়ে যায় যাক্, দুই পাশে যেখানে গুমটি করেছে সেখানে মাঝখানে মুদিখানার দোকান করে বসিয়ে দিই। এক্ষেত্রে মাঝখানের দোকানটা তুলতে গেলে সেখানে ধারের দোকানগুলোকেও তুলতে হবে। এখন দেখছি, সড়ক থেকে ৩ ফুট দূরে গুমটিগুলো হয়েছে, সেখানে অনেকে চালা করে দোকান করে ফেলেছে। এই রাজ্যে কোনও শাসন আছে? পূর্ত

দপ্তরের কোনও ইঞ্জিনিয়ার কি সেই সব রাস্তা দিয়ে চলেন না? এই সিস্টেমে চালালে দেশটা শেষ করে দেবেন। কাজেই দেখা যাচ্ছে, যেসব দিকে লক্ষ্য দেওয়া প্রয়োজন সেসব কাজে মন্ত্রী মহাশয় কোনও স্তরেই কাজ করতে পারছেন না। আমাদের দুঃখ এইজন্য যে, একজন স্পোর্টসম্যান স্পিরিটেড লোকের কাছ থেকে ভাল কাজ পাব এটাই আমরা আশা করেছিলাম এবং সেটা করতে পারলে তিনি সকলের আশীর্বাদ পেতে পারতেন, কিন্তু দুঃখের সঙ্গে আমাদের ক্ষোভ প্রকাশ করতে হচ্ছে। যেহেতু এই বাজেটের বিরুদ্ধে বক্তব্য রাখতে যাচ্ছি, সেহেতু মন্ত্রী মমহাশয়ের কাছে এই প্রশ্ন তুলতে চাইছি যে, আমাদের সারা পশ্চিমবঙ্গে শহরাঞ্চলে রাস্তার ধারে এমনভাবে ফেরিওয়ালারা বসেছে যে, রাস্তা জ্যাম হয়ে যাচ্ছে।

কিন্তু তাদের সরিয়ে নিয়ে অন্য জায়গায় বসাবার ব্যবস্থা করতে পারছেন না। কামারপুকুর থেকে বাজেমেলিয়া যে রাস্তাটা হচ্ছে, তার উপর একটি বাড়ি আছে। সেই বাড়ির উপর দিয়ে রাস্তাটা যাবে। বাড়িটা উঠলে রাস্তার কাজটা হবে। এ-ব্যাপারে ডিস্ট্রিক্ট ইঞ্জিনিয়ারকে আমরা বলেছি। আমি সেখানে নেগোসিয়েশন করে বলেছিলাম যে, বাড়িটা ভেঙে দিন। সেই বাড়িওয়ালা বললেন যে, যদি বিকল্প বাড়ি করে দেওয়া হয় তাহলেই উঠব। এক মাস হল বিকল্প বাড়ি করে দেওয়া হয়েছে। চাঁদা তুলে ১০ হাজার টাকায় দুইখানা ইটের ঘর করে দেওয়া হয়েছে। এখন সেই বাড়িটা ভেঙে দিলে রাস্তাটা হতে পারে। কিন্তু পূর্ত দপ্তর থেকে কোনও ব্যবস্থা করা হচ্ছে না। এখানে দমদম থেকে উল্টাডাঙ্গা পর্যন্ত যে চক্ররেল যাবে, সেখানে দমদম অঞ্চলে ঐ রাস্তার উপর নাকি অনেক লোক বসে আছেন এবং তারজন্যই নাকি সেটা হচ্ছে না। কিন্তু যে রাস্তার উপর একজন মাত্র লোক বসে আছেন, তাকে সরাবার পর্যন্ত ব্যবস্থা করতে পারছেন না। বিষয়টা সহজেই মীমাংসা করা যেতে পারে, কিন্তু সেটুকুও আপনারা করতে পারলেন না।

[4-40–4-50 P.M.]

আমরা এগিয়ে এসে সেই ঘর তৈরি করে দিয়েছি, এইভাবে আমরা সহযোগিতা করছি। কিন্তু মন্ত্রী মহাশয়ের কাছ থেকে সেই রকম কোনও সহযোগিতা পাচ্ছি না। আমি আর একটা ছোট উদাহরণ দেব। সিঙ্গুর থানার—মাননীয় মন্ত্রী মহাশয় একটু শুনবেন—বিল্ডিং তৈরি হল কয়েক লক্ষ টাকা ব্যয় করে। প্রথমে এক্সিকিউটিভ ইঞ্জিনিয়ার একজন কন্ট্রাক্টরকে বাড়িটা তৈরি করতে দিয়েছিল, সেই কন্ট্রাক্টর অর্ধেক তৈরি করে ফেলে রেখে চলে গেল। আর একজন কন্ট্রাক্টারকে ধরে আনা হল এবং সেই কন্ট্রাক্টর বাড়িটি তৈরি করে ১ বছর হল বিল্ডিংটি থানার হাতে হ্যান্ডওভার করেছে। কিন্তু থানা সেই বাড়িতে উঠে যাচ্ছে না, থানা যে বাড়িতে ভাড়া নিয়ে আছে সেই খানেই থেকে গেছে এবং বাড়ির ভাড়া দিয়ে যাচ্ছে। একদিকে বাড়ি তৈরি হয়ে পড়ে আছে, অপর দিকে ভাড়া দিয়ে সরকারের টাকা অপচয় হচ্ছে। থানা বলছে ওই বাড়িতে যাব না কারণ বাড়ির ছাদ দিয়ে জল পড়ে, বাড়ির পাইপ ঠিক নেই, মোটর দিয়ে জল ওঠে না। এইগুলো ঠিক না হলে ওই বড়িতে যাওয়া যাবে না। তাহলে এই এক বছর যাবত বাড়ি ভাড়া বাবদ সরকারের ব্যয় হচ্ছে। আজকে পি ডব্লু ডি ৩২ হাজার টাকার পরিকল্পনা করেছে এবং সেটা ডিস্ট্রিক্ট ইঞ্জিনিয়ারের কাছে পাঠিয়েছে। তারা সেটা অনুমোদন করলে সেটা রিপেয়ার হবে এবং তারপর থানা সেখানে উঠে যাবে। এর ফলে এক দিকে সরকারি টাকার অপচয় হচ্ছে অন্য দিকে কন্ট্রাক্টরদের পোষণ করা হচ্ছে।

এই বাড়ি সম্পূর্ণ না হওয়া পর্যন্ত থানা সেখানে উঠে যেতে পারছে না। কি চমৎকার বিচার! এই ব্যাপারে কারণ অনুধাবন করলে দেখা যাবে এই পূর্ত দপ্তরের যে ভালবাসা, যে সিনসিয়ারিটি, যে লক্ষ্য, যে পিন পয়েন্ট পর্যন্ত তদারকি দরকার ছিল সেটার যথেষ্ট অভাব রয়েছে। মন্ত্রী মহাশয় একজন স্পোর্টস ম্যান, তাঁর সেই রকম স্পোর্টস ম্যান স্পিরিট থাকা উচিত। কিন্তু তিনি অল্পেতেই রেগে যান। আমি যখন ওনাকে ব্যক্তিগতভাবে এই সমস্ত জিনিসের কথা বললাম উনি রেগে গিয়ে বললেন আপনি আপনার বক্তব্যে বলুন আমি তার উত্তর আমার বক্তব্যের মধ্যে দিয়ে দেব। কেন সিঙ্গুর থানার বাড়ি হওয়া সত্ত্বেও অন্য বাড়িতে ভাড়া নিয়ে থাকতে হচ্ছে, কেন দুর্গাপুর রোডের জন্য ২ কোটি ইট শেষ হয়ে গেল, কেন সেই ইটকে গ্রামের রাস্তার জন্য ব্যবহার করেননি, কেন ওই রকম বিক্ষিপ্তভাবে সিঙ্গুর থেকে হুগলি রোড তৈরি হবে তার জবাব আজকে মন্ত্রী মহাশয়কে দিতে হবে। কেন আজকে শ্রীরামপুর ফ্লাইওভার সংলগ্ন রাস্তা শুরু হল না তার জবাব নিশ্চয়ই আমরা মন্ত্রী মহাশয়ের কাছ থেকে আশা করব। আর একটা জিনিস আমি বলব সেটা হল মেন্টেনেন্স। মেন্টেনেন্স হল পূর্ত দপ্তরের একটা সবচেয়ে বড় কাজ। মেন্টেনেন্সের জন্য কোনও কথা মন্ত্রী মহাশয়কে বললে বলবেন টাকা নেই। প্রতিটি কথায় তিনি বলেন টাকা নেই। টাকা নেই বললেই কি সমস্যার সমাধান হয়ে যাবে? যা টাকা আছে সেই টাকার মাধ্যমে একটার পর একটা ফেজ বাই ফেজ কাজ করতে হবে তবে কিছুটা সমস্যার সমাধান হতে পারে। কিন্তু সেই কাজও করা হচ্ছে না। আমার মনে আছে ১৯৮২ সালে যখন আমি ইলেকটেড হয়ে এলাম তখন আমি যতীনবাবুকে ধরে ছিলাম একটা রাস্তা তৈরি করে দেবার জন্য তার উত্তরে তিনি বলেছিলেন ২৪ ফুট চওড়া জায়গা বের করে দিলে রাস্তা করে দেবেন। সেই দিনের কথা আমার মনে আছে পরে যখন ওনাকে রাস্তার ব্যাপারে বলতে যাই তখন তিনি আমাকে ফিরিয়ে দিয়েছিলেন, তিনি বলেছিলেন টাকা নেই রাস্তা করতে পারব না। আজকে যখন বলতে গেলাম তখন তিনি বললেন আপনি যা বলবার বলুন আমি তার জবাব দেব। আমরা প্রায়ই মন্ত্রী মহাশয়ের কাছে শুনতে পাই যে সকলের সহযোগিতা চাই। আমরা সহযোগিতা করতে রাজি আছি আপনি যদি আমাদের সহযোগিতা করেন তাহলে ভাল হয়। আপনি যদি কোনও রাস্তা তৈরি করেন তাহলে আপনারই সুনাম হবে। কোনও রাস্তা যদি আপনি তৈরি করেন তাহলে বলবে যে এই আমলে এই রাস্তা হয়েছিল। কিন্তু সেটা করতে পারছেন না। আপনি হয়ত বলতে পারেন আমার এলাকার রাস্তা হলে আমার সুনাম হবে এবং বলবেন আমি ভোটের জন্য কাজ করছি। তা নয় কিন্তু গ্রামের লোকের কাজ করলে সেটাই হবে প্রকৃত কাজ এবং তাতে আপনারও সুনাম হবে। এই কথা বলে আপনার বাজেটের বিরোধিতা করে এবং আমাদের পক্ষ থেকে যে কাট মোশন আনা হয়েছে তাকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বঙ্কিমবিহারী মাইতি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের মাননীয় পূর্তমন্ত্রী মহাশয় বিধানসভায় আজ যে ব্যয়-বরাদ্দ পেশ করেছেন তা আমি সমর্থন করছি। ব্যয়-বরাদ্দের প্রতি সমর্থন জানাতে গিয়ে আমি মেদিনীপুর জেলার কয়েকটি দাবি-দাওয়ার কথা তাঁর কাছে রাখতে চাই। মাননীয় মন্ত্রী মহাশয় শহরে থাকেন, শহরের কোনও রাস্তা খারাপ হলে তাঁর কাছে শহরের মানুষ নানাভাবে আবেদন নিবেদন করেন ও অভিযোগ করেন। হাওড়া সম্বন্ধে এখানে অশোকবাবু একটু আগে বললেন। হাওড়ার কোনও রাস্তা খারাপ হলে খুব সহজে

গঙ্গা পেরিয়ে এসে মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন নিবেদন ও অভিযোগ তিনি পেশ করেন। মাননীয় মন্ত্রী মহাশয়কে এই কলকাতা ও হাওড়াকে সামাল দিতে খুব ব্যস্ত থাকতে হয় এবং এগুলোর উপর তাঁকে খুব বেশি জোর দিতে হয় এটা ঠিক। কিন্তু মেদিনীপুরের অধিবাসী হিসাবে এই দাবি নিশ্চয়ই এখানে রাখব। ভূপালবাবু এখানে একটু আগে মেদিনীপুর সম্বন্ধে বলেছেন, আমিও এখানে বলব যে, মেদিনীপুর জেলার মানুষের স্বাধীনতা আন্দোলনে একটা বিরাট ভূমিকা আছে, ওখানকার মানুষ স্বাধীনতা আন্দোলনের সময়ে অনেক নির্যাতন-নিপীড়ন ভোগ করেছেন, এ কথা মন্ত্রী মহাশয় ভালভাবেই জানেন। কিন্তু দুঃখের বিষয়, সেদিক বিচারে মেদিনীপুর জেলা রাস্তার উন্নয়নের দিক থেকে সব থেকে পেছনে পড়ে আছে। ভূপালবাবু এখানে নন্দীগ্রামের কথা উল্লেখ করেছেন। আমি পুনরায় সেই নন্দীগ্রাম সম্বন্ধে বলব যে, ওখানে মাত্র ৫ মাইল রাস্তা ছাড়া আর কোনও রাস্তা নেই। ওখানে তিনটে ব্লক আছে, রাস্তার মাধ্যমে ঐ তিনটে ব্লকের যোগাযোগ কোনওক্রমেই সম্ভব নয়। যতীনবাবুকে যদি নন্দীগ্রামে যেতে বলা হয়, উনি দেখতে পাবেন যে ওঁকে খেজুরিয়া ঘুরে অথবা নদী পেরিয়ে তবেই নন্দীগ্রামে যেতে হবে। এই অবস্থা দেখে উনি হয়ত বলবেন না, নন্দীগ্রামে যাব না। এই গ্রামের উন্নয়নের জন্য উন্নয়ন সংস্থা ওখানে আন্দোলন করছে, আমি যদিও সেই আন্দোলনকে সমর্থন করছি না, তবুও একথা বলতে হচ্ছে যে, মানুষের মন আজ সেদিকে যাচ্ছে এবং আমাদের উপর ক্রমাগত চাপ আসছে। সেজন্য আমি মনে করি মাননীয় মন্ত্রী মহাশয়ের এদিকে বিশেষভাবে নজর দেওয়া দরকার। হলদী নদীর উপর যে ব্রিজ আপনি তৈরি করেছেন তারজন্য কয়েকদিন আগে ওখানে গিয়ে দেখেছেন যে, আপনি ওখানকার মানুষের অকুণ্ঠ সমর্থন পেয়েছেন। আপনি অকুণ্ঠ প্রশংসা পেয়েছেন। কারণ, এর ফলে নন্দীগ্রামের সাথে কাঁথি এবং ওড়িশ্যার যোগাযোগ সম্ভবপর হয়েছে। এর ফলে শোলপাট্টা থেকে এখন বাস আসছে। এই প্রশংসা ও সমর্থনকে আরও জোরদার করার জন্য আমি আপনাকে নন্দীগ্রামের রাস্তার দিকে নজর দিতে বিশেষভাবে অনুরোধ জানাই। নন্দীগ্রাম থেকে মালদহ পর্যন্ত ২৯৮ নং রাস্তাটি অনেক আগে যেটা হয়েছিল, সেখানে আজ পর্যন্ত যে মাটি পড়েছে, সেগুলো ক্ষয়ে চলে যাচ্ছে, অথচ সেখানে কোনও কাজ আরম্ভ হয়নি। এই বছরে মাত্র সেখানে ৩ লক্ষ টাকা রেখেছেন বরাদ্দ হিসাবে। কিন্তু এত অল্প টাকায় কিছু হবে না। টাকা দিতে পারব না বললে আমরা আপনাকে ছাড়ব না। আপনাকে এটা করতে হবে। আপনি করবেন বলে প্রতিশ্রুতি আমাদের দিয়েছিলেন, সুতরাং আপনাকে করতেই হবে। সেখানে যদি ৩০ লক্ষ টাকা বরাদ্দ রাখেন তাহলে হয়ত কাজটা শেষ হতে পারে। চণ্ডীপুর ও নন্দীগ্রামে অনেক কষ্ট করে আমরা ১০।। লক্ষ টাকা ফেলার চেষ্টা করেছি। কিন্তু ১০ লক্ষ টাকায় মাত্র একটা পয়েন্ট পর্যন্ত করা যাবে। ওখানে হিজলী টাইজাল ক্যানাল এর উপরে একটা বড় ব্রিজ করতেই আপনার ৫০ লক্ষ টাকা চলে যাবে। সেজন্য ওখানে বরাদ্দ আরও বেশি করে রাখার জন্য আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে বিশেষভাবে অনুরোধ জানাই। নন্দীগ্রামের সাথে যোগাযোগের জন্য মাত্র ১০।। লক্ষ টাকা ফেলা হয়েছে, টাকার অঙ্ক আরও বৃদ্ধি করার জন্য আমি তাঁর কাছে আবেদন জানাই। ১৯৭৮ সালে ট্যাংরাখালি-ভগবানপুর, মহিষাদল, নন্দীগ্রাম ও তমলুক এই সমস্ত অঞ্চলের মানুষের যাতায়াতের জন্য ১৭ কিলোমিটার রাস্তা যেটা হওয়ার কথা ছিল, তারমধ্যে মাত্র ৫।৬ কিলোমিটার রাস্তার কাজ বাকি আছে। এই বাকি রাস্তার কাজটি শেষ করার জন্য আমি আপনার কাছে অনুরোধ জানাচ্ছি। এর আগেও

এখানে এ সম্বন্ধে আবেদন জানিয়েছি, আজও আবার একই অনুরোধ জানাই।

[4-50-5-00 P.M.]

সেই রাস্তাটির জন্য যে টাকা ধরা হয়েছে তা খুবই কম। তারপর আপনার কাছে আরেকটি আবেদন রাখব আপনি তো অনেক মূর্তি স্থাপন করেছেন, মেদিনীপুরের এম এল এ'রা সবাই চান সেখানে দেশপ্রাণ শাসমলের মূর্তি নির্মাণ করা হোক। এই নিয়ে বহুদিন ধরে আমরা আবেদন করে এসেছি। দেশপ্রাণ বীরেন্দ্রনাথ শাসমল শুধু পশ্চিমবঙ্গের গৌরব নয় সারা ভারতবর্ষের তিনি একজন অক্ষুন্ন নেতা ছিলেন। তিনি স্বাধীনচেতা এবং বিপ্লবী ছিলেন। তিনি বিদ্রোহ্ করে সেখানে জয়ী হয়েছিলেন। তাঁর নামে সেখানে একটি মূর্তি স্থাপন করে আপনি আপনার সুকীর্তি রেখে যাবেন। এই কথা বলে যে ব্যয়বরাদ্দ এসেছে তাকে পূর্ণ সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অবন্তী মিশ্র ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় আজকে যে ব্যয়বরাদ্দ উত্থাপন করেছেন আমি সেই সম্পর্কে কিছু বক্তব্য রাখতে চাই। মাননীয় পূর্তবিভাগের মন্ত্রী মহাশয় একজন প্রবীণ ব্যক্তি এবং গঠনমূলক চিন্তাধারার নেতৃস্থানীয় ব্যক্তিদের মধ্যে অন্যতম। সেইজন্য আমরা বিধানসভার সদস্যরা এবং পশ্চিমবাংলার সাধারণ মানুষ তার কাছে যেভাবে তার দপ্তরের কাজ আশা করেছিলেন কিন্তু কার্যত তা আমরা দেখতে পাচ্ছি না। অবশ্যি তারজন্য তাঁকে দোষারোপ করছি না। তার একটা প্রধান কারণ আমাদের পূর্বতন বিধায়করা তাদের বক্তৃতার মধ্যে রেখে গেছেন যে আর্থিক অসামঞ্জস্যতাই তার কারণ। দ্বিতীয়ত তাঁর কাছে নিবেদন করতে চাই তার বিভাগ যে চলছে তাতে মহকুমা স্তরে এবং জেলা স্তরে কর্মীরা ঠিকভাবে কাজ করছেন না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পশ্চিমবাংলার গ্রামাঞ্চলে যে সড়কগুলি আছে তার যে কালভার্টগুলি আছে সেগুলির অবস্থা অত্যন্ত শোচনীয়। তাছাড়া পূর্তবিভাগের যে সমস্ত রাস্তা রয়েছে এবং তার যে কালভার্ট সেগুলি তৈরি করা হচ্ছে না। লিঙ্ক রোডগুলি ঠিকমতো তৈরি করা হচ্ছে না। আমার এলাকায় অনেক মন্ত্রী দিঘা যান — সেখানে দিঘা-মেচেদা রাস্তা দিয়ে যখন গাড়ি যায় তখন ওখানে দুটি পুল রামনগর পুল এবং ইচ্ছাবনী পুল এই দুটি পুল খুব কাঁপতে থাকে, কোনও সময়ে ভেঙে পড়তে পারে। ওই দুটি পুলের কথা বলছি তারসঙ্গে আরও দু-একটি রাস্তার কথা আপনার কাছে নিবেদন করছি। আমার এলাকায় ইচ্ছাবনী থেকে ৫ কিমি রাস্তায় মাননীয় মন্ত্রী যখন প্রয়াত দেশপ্রাণ শাসমলের মূর্তি স্থাপন করতে গিয়েছিলেন সেই সময়ে ওই রাস্তা দিয়ে যাবার সময়ে মানুষের অবস্থার কথা সম্যকভাবে অবহিত হবার পরে ওই রাস্তাটি করবার প্রতিশ্রুতি দিয়েছিলেন। প্রতি বছরের বাজেটে ওই রাস্তার কথা শুনতে পাই কিন্তু রাস্তাটির সংস্কারের কিছুই হচ্ছে না। আমি আপনার কাছে নিবেদন করব ওই রাস্তাটি যাতে অবিলম্বে সংস্কার করা হয়। দ্বিতীয় ঃ কাঁথি যেতে দিঘা মোহনা পর্যন্ত যে রাস্তা সেই রাস্তাটি যদি উঁচু না করা হয় তাহলে সেই রাস্তার জন্য যতই টাকা খরচ করা হোক সেই টাকা সম্পূর্ণভাবে অপচয় হয়ে যাবে।

রাস্তাঘাটের কাজ এখন চলছে, আমি নিজে সেই রাস্তা দেখার পর এক্সিকিউটিভ ইঞ্জিনিয়ারকে জানিয়েছিলাম যে এই রাস্তার কাজ বন্ধ রেখে আগে রাস্তাটাকে উঁচু করে

বোল্ডার ও মোরাম ফেলে তার পরে কাজ করা হয় যাতে তার জন্য আমি মাননীয় পূর্তমন্ত্রীর কাছে সেই বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। স্বাস্থ্যকেন্দ্রগুলির ব্যাপারে দেখা গিয়েছে যে সমস্ত স্বাস্থ্যকেন্দ্রগুলির ঘর ভেঙে গিয়েছে, কোথাও ভেঙে পড়ে যাচ্ছে এই কথা অস্বীকার করতে পারবেন না। স্বাস্থ্য দপ্তর থেকে মাননীয় মন্ত্রী মহাশয়ের দপ্তরে চিঠি লিখেছে এবং তার কপি আমাকে দিয়েছে। আমার এলাকার স্বাস্থ্যকেন্দ্রে গত ১৯শে এপ্রিল চিফ মেডিক্যাল অফিসারের কাছ থেকে একটা চিঠি পেয়েছি এক্সিকিউটিভ ইঞ্জিনিয়ার, পি ডব্লু ডি, মেদিনীপুর সাবডিভিসনের কাছে একটা চিঠি লিখেছে যাতে করে মেদিনীপুর স্বাস্থ্যকেন্দ্র এবং নার্স কোয়ার্টারগুলি অবিলম্বে রিপেয়ার করা হয়। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পশ্চিমবাংলার মানুষ আমাদের পূর্তমন্ত্রীর উপর গভীর বিশ্বাস রাখে, আমি দৃপ্তকণ্ঠে এই পবিত্র বিধানসভায় এই কথা বলতে পারি। আমি আগেও বলেছি এখনও বলছি মন্ত্রী মহাশয়ের উপর গভীর বিশ্বাস এবং আস্থা থাকলেও তিনি যে বামফ্রন্ট সরকারে রয়েছেন, সেই বামফ্রন্ট সরকারে তার যে ব্যক্তিত্ব তার যে নিষ্ঠা তার যে কাজকর্মর প্রয়াস তাকে সম্পূর্ণভাবে নস্যাৎ করে দিয়ে আমি এই কথা বলতে পারি তার দপ্তরের কর্মচারিরা কাজ করতে গিয়ে আজকে আলস্যে এবং শিথিলতায় ভুগছেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই কথা বলে বাজেটের বিরোধিতা করে আমাদের পক্ষ থেকে যে কাট মোশন আনা হয়েছে সেই কাট মোশনকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী ক্ষিতিরঞ্জন মণ্ডল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পূর্তমন্ত্রী যে ব্যয়বরাদ্দ এনেছেন সেটাকে সমর্থন করে দু-চার কথা বলতে চাই। প্রথমে আমাদের বিরোধী পক্ষের বেঞ্চের কয়েকজন বন্ধু মানস ভুঁইয়া, কাশীনাথ মিশ্র বাজেটে যে উল্লেখ আছে—মন্ত্রী মহাশয়ের তাতে ব্যয়বরাদ্দ কম দেখে কিছু গভীর রোষ পোষণ করেছেন। তাঁদেরকে বলি ১৯৭২ সালে ভোলানাথ সেন যখন পূর্ত দপ্তরে ছিলেন তখন তাঁর অসহায়তার কথা উল্লেখ করেছেন এমন এম. এল. এ. ছিলেন ওদের দলে, তার দুটো উদাহরণ দিচ্ছি—একজন বলেছেন স্যার, দুঃখের সঙ্গে বলতে বাধ্য হচ্ছি আজকে পশ্চিমবাংলার রাস্তার পরিকল্পনার বিষয় পূর্ত বিভাগের কাজকর্মে হতাশাব্যঞ্জক। আজকে পল্লী বাংলার রাস্তাঘাটের এমন অবস্থা যে সেখানে মানুষ চলাচল করতে পারে না। আর একজন বলেছেন—মন্ত্রীরা প্রায় বলে থাকেন টাকা নেই, কিন্তু ওঁরা কি জন্যে আছেন, কেন্দ্রীয় সরকারকে চাপ দিন। চতুর্থ পঞ্চবার্ষিকী পরিকল্পনায় পশ্চিমবাংলায় যে অর্থ দেওয়া হয়েছে অন্যান্য রাজ্য তা থেকে দ্বিগুণ, তিনগুণ পেয়েছে। সেইজন্য মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব যে কেন্দ্রের কাছ থেকে টাকা নিয়ে আসার ব্যবস্থা করুন।

অন্যান্য রাজ্যরা অনেক বেশি পেয়েছে এই কথাটা কংগ্রেস এম. এল. এ.রা মন্ত্রীকে বলেছেন এবং মন্ত্রী স্বখেদে সেটা স্বীকার করেছেন। আজ সেজন্য এই অবস্থা চলছে। সেসব কথা না বলে এখানে কুম্ভীরাশ্রু বিসর্জন করে বামফ্রন্টের মধ্যে ফাটল ধরাবার চেষ্টা করছেন। আমি তাঁর বই থেকে পড়ছি—"আমরা আমাদের সড়ক কর্ম প্রকল্পের জন্য ৪৫৫ কোটি টাকা চেয়েছিলাম। তার পরিবর্তে প্রথমেই আমাদের বলা হয়েছিল যে আমরা মাত্র ১০৫ কোটি টাকা পেতে পারি। কিন্তু এখন দেখছি, ৫৪ কোটি টাকার একটি নগণ্য অঙ্ক মাত্র যোজনার জন্য বরাদ্দ করা হয়েছে।" এর অর্থ তাঁরা যেটা চাইলেন কেন্দ্র সেটা দিচ্ছে না। এত যখন সমবেদনা তাহলে আসুন না এক সঙ্গে কেন্দ্রের উপর চাপ দিই। আমরা আন্দোলন শুরু

[5-00-5-10 P.M.]

করেছি সেখানে আপনারাও এগিয়ে আসুন। তিনি আর একটি জায়গায় বলেছেন—"১৯৬৬ সালের আগে কয়েকটি বস্তুগত লক্ষ্যে পৌছানোর উদ্দেশ্যে প্রায় ৮,৮০০ কিলোমিটার সড়ক নির্মাণের কাজ খুব দ্রুত সম্পন্ন করতে হয়েছিল। গুণগত দিকটাকে তখন বিবেচনা করা হয়নি।" এটা খুব গুরুত্বপূর্ণ কথা। রাস্তায় খানা-খন্দ তৈরি হয়েছে তার কারণ হচ্ছে আগের সরকার যে রাস্তা তৈরি করেছিলেন তাতে তাঁদের অপরিনামদর্শীতার পরিচয় ছিল। সেই রাস্তাগুলি যে একদিন জাতীয় বা রাজ্য সড়ক হতে পারে এ কথা তাঁরা চিন্তা করেননি। আগের চেয়ে অনেক বেশি পরিমাণে এখন গাড়ি চলছে বলে রাস্তাগুলি ভেঙে পড়ছে। তাঁরা যেসব উপকরণ দিয়ে বা মাটির অবস্থা না দেখে যেভাবে রাস্তা তৈরি করেছিলেন তাতে রাস্তা ভাঙতে বাধ্য। তপসিয়া বাসন্তী পর্যন্ত রাস্তার উপর কর্পোরেশনের ময়লা ফেলে যেভাবে রাস্তা তৈরি হয়েছিল তাতে প্রত্যেক বছর মেন্টেনেন্স করতে হচ্ছে। তাঁরা যেভাবে অন্যান্য ক্ষেত্রে ক্ষতিগ্রস্ত করেছেন এখানেও সেইভাবে করেছেন। পশ্চিমবাংলার রাস্তার অবস্থা অন্য জায়গার মতো নয়। সুন্দরবন পলিমাটি, লোনা মাটি দিয়ে গড়ে উঠেছে সেখানে এক একটা নদীতে সেতু করলে যোগাযোগ ব্যবস্থা অক্ষুন্ন থাকতে পারে। সেখানে লোনামাটি হবার দরুন আরও শক্ত ভিতের উপর রাস্তা তৈরি করা উচিত। ২৪ পরগনা দু-ভাগে বিভক্ত হয়েছে। মন্ত্রীমহাশয়কে ধন্যবাদ যে উত্তর ২৪ পরগনা ভাগ হবার জন্য তিনি বরাদ্দ করেছেন সেখানকার প্রশাসনিক গৃহ নির্মাণের জন্য। আমি আর একটি দিকে দৃষ্টি আকর্ষণ করি যে উত্তর ২৪ পরগনাকে বিদ্যাধরী নদী ভাগ করে দিয়েছে। এর ফলে উত্তরের সঙ্গে দক্ষিণের কোনও যোগাযোগ নেই বললেই চলে।

আমি দৃষ্টি আকর্ষণ করছি কেবলমাত্র দুটো জায়গায় যদি দুটো ব্রিজ করে দেওয়া যায়—একটা বোয়াল ঘাটায়, আর একটা কুল্টিতে তাহলে বারাসাত থেকে বোয়াল ঘাটা ভায়া বনপোতা ভায়া ঘুসিঘাটা বাসন্তী রোডের সঙ্গে যুক্ত হতে পারে এবং তাতে ৫০ কিলোমিটার থেকে ১০০ কিলোমিটার রাস্তা বেঁচে যেতে পারে। এটা মন্ত্রী মহাশয় যেন বিবেচনা করেন। সেই সঙ্গে আমি আশা করব বিভিন্ন ব্রিজ যেমন হাড়োয়ার ব্রিজ, বিদ্যাধরী নদীর উপর ব্রিজ, হাসনাবাদে কাটাখাল ব্রিজ হলে হিঙ্গল গঞ্জের সঙ্গে যোগাযোগ হতে পারে। এইদিকে তিনি লক্ষ্য রাখবেন। সেই সঙ্গে উত্তরবঙ্গের কথা বলি, সেখানে বিভিন্ন খরস্রোতা নদী বয়ে গেছে, এক একটা সড়ক সেখানে বিচ্ছিন্ন হয়ে আছে সেতুর অভাবে। এই সেতুগুলি করা দরকার। এছাড়া বিভিন্ন মনীষীদের স্মরণীয় ব্যক্তিদের মূর্তিগুলি করে তাঁদের নাম স্মরণে রাখা প্রয়োজন, সেজন্য তিনি যে উদ্যোগ আয়োজন করেছেন তারজন্য তাঁকে ধন্যবাদ। সেই সঙ্গে সঙ্গে তাঁকে অনুরোধ করব সারা পশ্চিমবঙ্গে কৃষক আন্দোলনের যে সমস্ত বিশিষ্ট নেতা আছেন তাঁদের সম্পর্কে বিভিন্ন জায়গায় যেন স্মারক মূর্তিগুলি তৈরি করেন এবং তাঁদের নামে বিভিন্ন রাস্তা এবং সেতু তৈরি করা যায় কিনা সেটাও দেখবেন। তিনি সিধু, কানুর নামে যে স্মারক তৈরি করেছেন তারজন্য তাঁকে ধন্যবাদ দিচ্ছি। এই সমস্ত রাস্তাগুলি তৈরি করতে গিয়ে যে সিস্টেম দীর্ঘদিন ধরে চলে আসছে ঠিকাদারী সিস্টেম সেই সিসটেমে যে পরিমাণ টাকা অপচয় হচ্ছে সেই দিকে বিশেষভাবে নজর রাখবেন যাতে অপচয় বন্ধ হয়। এই কথা বলে তাঁর ব্যয় বরাদ্দকে পূর্ণ সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী যতীন চক্রবর্তী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, দীর্ঘ সময় ধরে বিশেষ করে বিরোধী পক্ষের যা বক্তব্য সেটা আমি খুব মনোযোগ দিয়ে শুনেছি। আমার নিজের দপ্তরের ডিমান্ড যখন পেশ করি তখন আমি নিজেই একটু চমকে গিয়েছিলাম। আমার ২৫ নং ডিমান্ডে আমি চাচ্ছি ১০০ কোটি ৭৫ লক্ষ ৩২ হাজার টাকা, আমার দপ্তরের বরাদ্দের এই হাল দেখে বোধ হয় বিরোধী পক্ষের সদস্যরা এই সম্পর্কে নানা রকম বক্তব্য রেখেছেন। স্যার, এর আগেও আমি বলেছিলাম এই বিধানসভায় দাঁড়িয়ে আমার বাজেট বক্তৃতায় যে দেখতে খুব মস্ত বড় খুব স্ফীতকায় আমার এই দাবি, কিন্তু সেই চিনির বলদের মতো এত টাকা আমি দাবি করছি, পাশ করছি, এখান থেকে মঞ্জুর করা হচ্ছে, আসলে চিনির বলদের মতো আমি এক দানা চিনি পাই কিনা সন্দেহ। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি দেখবেন পূর্ত, পূর্ত সড়ক বিভাগ এবং পূর্ত আবাসন পর্ষদ এই ৩ টার জন্য আমরা চেয়েছিলাম ৪৫৫ কোটি টাকা যা আমার প্রয়োজন, আমি যেটা আমার বক্তৃতার মধ্যে বলেছি সেটা পড়তে হয়, সেটা ওরা পড়েননি, তার পরিবর্তে প্রথমে এক চোট কমিয়ে আমাকে বলা হল ১০৫ কোটি টাকা হয়ত পেতে পারেন। তারপর যখন বরাদ্দ করা হল তখন দেখা গেল এই ৩টা মিলিয়ে আমি পাচ্ছি মাত্র ৫৪ কোটি টাকা। তাহলে আমার অবস্থাটা বুঝুন এবং সপ্তম পঞ্চবার্ষিকী পরিকল্পনার প্রথম বছরে যেটা ৩১শে মার্চ এবার শেষ হল তাতে আমাকে দেওয়া হয়েছে মাত্র ১১ কোটি ৭৫ লক্ষ টাকা।

[5-10–5-20 P.M.]

সবচেয়ে মজা হল পলতায় যে বাণিজ্য কেন্দ্র হচ্ছে তারজন্য আমার দপ্তরকে একেবারে নির্দিষ্ট করে দেওয়া হয়েছে সেখানকার রাস্তাঘাট করবার জন্য ১ কোটি ৭৫ লক্ষ টাকা খরচ করতে হবে। অর্থাৎ আমি সবশুদ্ধ পেলাম ১০ কোটি টাকা। আবাসনের ক্ষেত্রে আর একটি মজার ব্যাপার আছে। আমাদের রাজ্য অর্থ দপ্তর বা অ্যাডফাইসর, প্ল্যানিং বোর্ড যেটা আছে তাঁরা বলে দেন তুমি এত টাকা আবাসনের জন্য খরচ করতে পারবে। রাজ্য অর্থ দপ্তর কিন্তু আমাকে একটা আধলা পয়সাও ঠেকান না। আমরা এল আই সি, জেনারেল ইন্সিওরেন্স কর্পোরেশনের কাছ থেকে টাকা পাই। ষষ্ঠ পঞ্চবার্ষিকী পরিকল্পনায় এঁরা আমাদের জন্য সুপারিশ করেছিলেন ৩৩ কোটি টাকা এবং এবারে সেটা কমে দাঁড়িয়েছে ২৬ কোটি টাকা। আমাদের এরজন্য সুদ গুণতে হয় শতকরা ১০ টাকা করে। এই হল আমাদের অবস্থা এবং এটা কিন্তু বিরোধীদলের অভিজ্ঞ সদস্যরা ভুলে যান। আমি একবার বলেছিলাম কোকিল এসে কাকের বাসায় ডিম পেড়ে চলে যায় এবং কাক ডিমে তা দেয়। তারপর হঠাৎ একদিন দেখা যায় সেই কোকিলের বাচ্চা কুহু কুহু ডাকতে ডাকতে চলে যায় কাকের বাসা ছেড়ে। দীর্ঘদিনের অভিজ্ঞ, বিরোধীদলের একজন নেতৃস্থানীয় সদস্য ডাঃ জয়নাল আবেদিন আমাকে খুব গালাগালি দিলেন। কিসের জন্য গালাগালি দিলেন? হুগলি ব্রিজ। এটা কি আমার দপ্তরের ব্যাপার? ডাঃ আবেদিন ব্রিজ ভাঙার ব্যাপারে দুর্নীতির কথা যা তুললেন তার উত্তর আমি কি করে দেব? তবে উনি একটা অসত্য কথা দিয়ে শুরু করেছেন এবং সেটা হল, আমি নাকি মিষ্টভাষী লোক। কিন্তু আমি জানি আমি খুবই কটুভাষী। এমন কি মুখ্যমন্ত্রী পর্যন্ত, আমাকে বলেন, আপনি খুব তাড়াতাড়ি কাজ করেন, ভাল কাজ করেন—কিন্তু মেজাজটা একটু শান্ত করুন। আমার দলের লোকেরাও এই কথা বলেন এবং এমন কি আমার গিন্নি পর্যন্ত বলেন আমি

যেন একটু মিষ্টভাষী হই, মেজাজটা ঠিক থাকে। স্যার, আমি মার্কসবাদী হয়েও হাতে একটা পলা পরেছি যাতে আমার মেজাজটা ঠিক থাকে। এরজন্যই বোধহয় মাথা ঠাণ্ডা রেখে আজকে বিরোধীদলের কথার জবাব দিতে পারছি। ডাঃ আবেদিন বলেছেন আমরা নাকি পলিটিক্যাল পার্পাসে পরিকল্পনা গ্রহণ করে থাকি। চূড়ামণিঘাট ৩ কোটি টাকার একটা সেতু প্রকল্প। উনি সেখানকার এম. এল. এ. এবং ওখানকার এম. পি. কংগ্রেসের লোক। এই পরিকল্পনা গ্রহণ করবার জন্য আমাদের বামফ্রন্টের শরিকদল এবং সবচেয়ে যেটা বড় দল তাঁদের পক্ষ থেকে মুখ্যমন্ত্রীর কাছে বার বার আবেদন জানানো হয়েছে, যে, যেখান থেকে এটা করা দরকার, যেখান থেকে করা সম্ভব স্থাপত্যবিদ্যার দিক থেকে সেখান থেকেই যেন এটা করা হয়।

সেখান দিয়েই আমরা করতে চাই যেটা সম্ভব ইঞ্জিনিয়ারিং দিক থেকে, স্থাপত্য বিদ্যার দিক থেকে এবং সেখান দিয়েই আমরা করতে চেয়েছি। কিন্তু বিভিন্ন জেলা থেকে আমাদের বামফ্রন্টের সব থেকে বড় শরিক দল আমার কাছে, মুখ্যমন্ত্রীর কাছে তার বিরুদ্ধে বলেছেন। আমাদের যদি রাজনৈতিক উদ্দেশ্যই থাকত তাহলে নিশ্চয় আমি এই ৩ কোটি টাকার প্রকল্প নিতাম না। মুখ্যমন্ত্রী মঞ্জুর করেছিল এবং আমাদের সেই উদারতা আছে। কংগ্রেসি এম. এল. এ., এম. পি.র এলাকায় আমরা ৩ কোটি টাকার প্রকল্প করছি। টেন্ডার হয়ে গেছে, মে মাসেই শিলান্যাস হবে। আমি ডাঃ জয়নাল আবেদিনকে বলেছি আপনি মুখ্যমন্ত্রীকে ধরুন, তিনি গিয়ে শিলান্যাস করবেন এবং আবার যখন সেটার কাজ শেষ হবে, আমরাই তো ফিরে আসছি, ঐ মুখ্যমন্ত্রীকে দিয়ে তার উদ্বোধন করাব এবং আমিও যাব। আজকে ডাঃ আবেদিন বলেছেন আমাদের অ্যাচিভমেন্ট কি? স্যার, আমি আপনার কাছে হিসাব তুলে ধরছি। হিসাব মিথ্যা বলে না, বাঘেও খেতে পারে না। ১৯৪৭ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত ৩০ বছরে কংগ্রেস কত কিলোমিটার রাস্তা করেছে? তারা ১ হাজার ৪৩ কিলোমিটার রাস্তা করেছে, আর খরচ করেছে ১০১ কোটি ৭৯ লক্ষ টাকা। আর আমরা ১৯৭৭ সাল থেকে ১৯৮৬ সাল পর্যন্ত ৯ বছরে ২ হাজার ২৫০ কিলোমিটার রাস্তা করেছি, আর ৯২ কোটি ৭৯ লক্ষ টাকা মাত্র খরচ করেছি। ডাঃ আবেদিন প্রশ্ন করেছেন কটা সেতু করেছেন? মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই ৮ বছরে আমরা হলদি নদীর উপর মাতঙ্গিনী হাজরার নামে সেতু করে দিয়েছি। সুবর্ণরেখা নদীর উপর সিধু কানু বিরসার নামে সেতু উদ্বোধন করেছি। দ্বিজেন্দ্র লাল সেতু করেছি। আর কত নাম করব! মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১৪টি সেতু করেছি। আর ঐ ওঁরটা নিয়ে আমাদের হাতে আরও ১৩টি সেতু আছে, এগুলি আমরা করছি। ৬টি রেলওয়ে ওভার ব্রিজ করছি। যাদবপুর, রথবেড়িয়ায় করছি। বর্ধমান আসানসোলের কাছে ছাতাবাড়িতে করছি, বেলঘরিয়ায় করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি তৈরি হয়ে এসেছিলাম, ফাইল রেডি ছিল, মাননীয় সদস্য কমরেড গোপাল ভট্টাচার্য আজকে বক্তৃতা দিলেন না, ওঁর ওখানেও করছি। শ্রীরামপুরে করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই হচ্ছে আমাদের অ্যাচিভমেন্ট।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, উনি হুগলি রিভার ব্রিজ সম্পর্কে বলেছেন, এমনই অজ্ঞ যে হুগলি রিভার ব্রিজ কমিশন বলে একটি কমিশন আছে সেটা জানেন না। স্যার, সেদিন প্রশান্তবাবুকে ধরতে পারেননি তাই আজকে আমাকে পেয়ে সেই ঝিকে মেরে বউকে শেখানোর মতন শেখাচ্ছেন। তারপর বর্ডার রোড সম্পর্কে বলেছেন। স্যার, আমাদের প্রতি কেন্দ্রীয়

সরকারের সহৃদয়তার নমুনাটা একটু দেখুন। এ বছরের ১০ই জানুয়ারি আমি মাননীয় ডিফেন্স মিনিস্টার অরুণ সিং মহাশয়ের কাছে একটি চিঠি লিখেছিলাম এই বলে যে আমাদের এই রাজ্য সীমান্তবর্তী রাজ্য অতএব সীমান্তে যে রাস্তাগুলি আছে সেই রাস্তাগুলির ব্যাপারে যদি আমাদের আর্থিক সাহায্য করেন—আমাদের আর্থিক সঙ্গতি নেই, এরজন্য অবশ্য কেন্দ্রীয় সরকারই দায়ী কারণ তাঁরা আমাদের পাওনা টাকা দেয় না—তাহলে আমরা অত্যন্ত কৃতার্থ হব এবং এই রাস্তাগুলি মেরামত করতে পারব। সেই সঙ্গে আমি একটা লিস্টও পাঠিয়েছিলাম। সীমান্তবর্তী জেলা ওয়েস্ট দিনাজপুর, যেটার মধ্যে আমাদের জয়নাল সাহেবের অনেকগুলি রাস্তা আছে, সেখানে সবশুদ্ধ ১৫টি রাস্তার নাম দিয়েছিলাম, কুচবিহারের ১৪টি রাস্তার নাম দিয়েছিলাম, ২৪ পরগনার দুটি রাস্তার নাম দিয়েছিলাম, জলপাইগুড়ি একটি সীমান্তবর্তী এলাকা, তার ১৯টি রাস্তার নাম দিয়েছিলাম। সেখানে লিখেছিলাম, আপনি যদি নীতিগতভাবে রাজি হন ...If you consider it necessary to improve the condition of these roads in the national interest we shall prepare the financial estimate for this purpose and if you place the requisite sum at our disposal we shall make the necessary improvement as early as possible.

[5-20–5-30 P.M.]

ঐ ভদ্রলোক প্রথমে আমাকে একটা জবাব দিলেন, সেই জবাবটা কিছুই নয় অ্যাকনলেজ করলেন, ভুল করে—তার পরের চিঠিটা খুব মজার, .."I have had the matter examined, The roads included in the list sent by you are not of immediate strategic important."

স্যার, সীমান্তবর্তী এলাকায় যে জেলাগুলি রয়েছে তার রাস্তার সঙ্গে জাতীয় স্বার্থ এবং নিরাপত্তার প্রশ্ন জড়িত রয়েছ কাজেই সেগুলির প্রয়োজন রয়েছে। ..."A good number of roads which have high national priority are yet to be taken up because of the overall resource constraints."

যেখানে নোট ছাপিয়ে কোটি কোটি টাকা ওঁরা খরচ করছেন সেখানে কয়েক লক্ষ টাকা আমরা পেলাম না। এই যেখানে অবস্থা সেখানে ওঁরা বলছেন, বর্ডার রোডসের জন্য কোনও সাহায্য ওঁদের কাছ থেকে আমরা চাইনি। কাশীনাথ মিশ্র মহাশয় কয়েকটি কথা বলেছেন, এবারে আমি সেই প্রসঙ্গে আসছি। তিনি বিশেষ করে বঙ্গভবনের কথা বলেছেন। এটা সত্যই আমাদের পক্ষে খুব ক্ষোভের কথা যে আমরা করে উঠতে পারিনি। প্রথম ফেজটা আমরা করেছি। অনেক মাননীয় সদস্য সেখানে যেতে চান, আমরা তাঁদের জায়গা দিতে পারিনি। মাঝে মাঝে সেখানে কনফারেন্স হয়, অফিসাররা যান, আমরা তাঁদের অগ্রাধিকার দিই। তবে আপনারা শুনে খুশি হবেন যে আজকে গভর্নমেন্ট অর্ডার বেরিয়ে গিয়েছে—সেকেন্ড ফেজের কাজের ব্যাপারে এতদিন একজন কন্ট্রাক্টর হাইকোর্ট থেকে ইনজাংশান দিয়ে আটকে রেখেছিলেন, কয়েকদিন আগে সেই ইনজাংশান ভেকেটেড হয়েছে এবং তারপর আজকেই আমরা অর্ডার দিয়েছি। সেখানে ম্যাকিনটোশ বার্ন—একটি পাবলিক আন্ডারটেকিং, ভাল কোম্পানি, তাদের দিয়ে কাজটা শুরু করতে যাচ্ছি। সেখানে ১৫টি স্যুট হবে ৭ তলা বাড়ি হবে, ৫০টা ঘর হবে। আপনাদের অনেকের অনেক সময় সেখানে স্থান সঙ্কুলান হয় না, আমরা আশা করি সেটা সম্ভবপর হবে।

আর একজন মাননীয় সদস্য মানস ভুঁইয়া মহাশয় বলেছেন যে গৌরী সেনের টাকা আমরা নাকি খরচ করতে পারছি না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, গৌরী সেনের টাকার নমুনা আমি আপনার কাছে পড়ে শোনালাম। অরুণ সিং জবরদস্ত আমাদের নিরাপত্তা বিভাগের ভারপ্রাপ্ত, আমাদের প্রধানমন্ত্রীর দক্ষিণ হস্ত এবং তার সঙ্গে পরামর্শ করে ঐ প্রণব মুখার্জিকে পর্যন্ত বরখাস্ত করা হয়েছে। এটাও আমরা দেখলাম। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সেই ভদ্রলোকের নমুনাও আপনি দেখেছেন। আর একটা কথা উনি বলেছেন যে অনেক জায়গায় হাসপাতালে ওখান থেকে, হেল্‌থ ডিপার্টমেন্ট থেকে বলা হয় যে এস্টিমেট পাঠান না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এমন কেউ বলতে পারবে না, আমার যদি কোনও এস্টিমেট করে দেবার কথা হয় আমি নিজে ইঞ্জিনিয়ারদের বসিয়ে রেখে তদ্বির করে নির্দেশ দিয়ে যত তাড়াতাড়ি সম্ভব এস্টিমেট করে দিই। এখন এস্টিমেটের পরে হেল্‌থ ডিপার্টমেন্টে গেলে ওরা নাকি বলেন আমরা তো অ্যাডমিনিস্ট্রেটিভ অ্যাপ্রুভ্যাল দিয়ে দিয়েছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এর আগে আমি অনেকবার বলেছি যে অ্যাডমিনিস্ট্রেটিভ অ্যাপ্রুভ্যাল দেওয়ার অর্থ এই নয় যে টাকাটা আমার হাতে এসে যায়। ঐ ১০৩ কোটি টাকার মধ্যে আপনি দেখেছেন যে বিভিন্ন দপ্তরের টাকা আছে। তারা অ্যাডমিনিস্ট্রেটিভ অ্যাপ্রুভ্যাল দেবেন এবং সেই টাকা যদি অর্থ দপ্তর মঞ্জুরি দেন, আমার হাতে আসে, আমার চিফ ইঞ্জিনিয়ারের হাতে আসে তবেই তো আমরা কাজ শুরু করব। তিনি আমার কাছে আর একটা অনুরোধ রেখেছেন যে সবং মহাং, এই রাস্তাটি মাত্র ৩ কিলোমিটার পিচ হয়েছে, বাকিটা এখনও হচ্ছে না। আমি এটা বিবেচনা করে দেখব, আমি ইঞ্জিনিয়ারদের বলেছি নাম লিখে নিতে যদি সম্ভব হয় এই আর্থিক বছরে আমি নিশ্চয়ই সেটা বিরোধী দলের সদস্য হলেও, কংগ্রেসের সদস্য হলেও, আমরা এটা গর্বের সঙ্গে বলি যে আমাদের মধ্যে কোন দলীয় সঙ্কীর্ণতা নেই। আমরা দলীয় সঙ্কীর্ণতার উর্দ্ধে উঠে কাজ করি। মাননীয় মুখ্যমন্ত্রী আমাদের বলেছেন, মন্ত্রীদের কাছে নির্দেশ আছে যে আপনারা দলীয় সঙ্কীর্ণ রাজনীতি করবেন না। যদি কংগ্রেসের কোন এম. এল. এ. থাকে, তার কন্সটিটিউয়েন্সির যদি কোন দাবি থাকে, কারণ জনগণ সকলেই তো আর কংগ্রেসকে ভোট দেননি, সুতরাং পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকারের নীতি, মাননীয় মুখ্যমন্ত্রীর নির্দেশ আমরা অক্ষরে অক্ষরে পালন করি, সে জন্য এটাও আমি করে দেব আমার আর্থিক সঙ্গতি যদি থাকে। মাননীয় সদস্য প্রবোধ পুরকায়েত মহাশয় এনক্রোচমেন্টের কথা বলেছেন। এটা খুবই দুঃখের ব্যাপার। আমরা অনেক চেষ্টা করেও পারিনি। কারণ ইঞ্জিনিয়ারদের নির্দেশ দিই যখনই আমরা এই সম্পর্কে অভিযোগ পাই। তারপরে হয়ত পুলিশের সঙ্গে একটা দিন নির্দিষ্ট করতে হয় কিন্তু ভেঙে দেবার পরে আমরা তো সব সময়ে পাহারা দিতে পারি না। আমাদের যারা এমপ্লয়ী, আমাদের যারা ইঞ্জিনিয়ার আছে, সাব-অ্যাসিস্ট্যান্ট ইঞ্জিনিয়ার আছেন তাদের পক্ষে এটা সম্ভব নয়। এটা পুলিশের দায়িত্ব। আপনারা এটা জানেন যে অনেক সময়ে পুলিশের দায়িত্ব ঠিক মতো পালিত হয় না নানা কারণে। তাছাড়া হয়ত ভাঙবার সময়ে দেখা গেল তে-রঙ্গা ঝাণ্ডা নিয়ে দাঁড়িয়ে গেল যে ভাঙা চলবে না, বিকল্প বাসস্থান নাকি দিতে হবে। কাজেই এটা সব সময়ে সম্ভব নয়। তিনি আর একটা কথা বলেছেন, এটা ঠিকই ভাল প্রস্তাব দিয়েছেন যে মাল-মশলা য্যা রাস্তা তৈরি করার জন্য ব্যবহার করা হয় সেটা কন্ট্রাক্টরকে দিয়েই হোক, সাব-অ্যাসিস্ট্যান্ট ইঞ্জিনিয়ার দিয়েই হোক যাতে তার একটা তালিকা টাঙিয়ে দেওয়া হয়। এটা তিনি ভাল প্রস্তাব দিয়েছেন। আমি ইঞ্জিনিয়ারদের এই ব্যাপারে জিজ্ঞাসা

করে সিলেকশন কমিটি আছে। কমিটি স্থানীয় অধিবাসীদের (মহিলা) কাছ থেকে চাকুরির দরখাস্ত চান নোটিশ বোর্ডের মাধ্যমে। লিখিত ও মৌখিক পরীক্ষা মাধ্যমে যোগ্যতার ভিত্তিতে কমিটি কর্মী নির্বাচিত করে থাকেন। তদনুযায়ী প্রকল্প আধিকারিক নিয়োগ পত্র দেন। প্রোজেক্টে সরকারি কর্মীদের মধ্যে প্রকল্প আধিকারিক পশ্চিমবঙ্গ পাবলিক সার্ভিস কমিশনের মাধ্যমে নির্বাচিত হয় এবং ত্রাণ ও কল্যাণ দপ্তরের কল্যাণ শাখা নিয়োগ পত্র দেয়। সুপারভাইজার নির্বাচিত হয় একটি কেন্দ্রীয় সিলেকশন কমিটির মাধ্যমে। কেন্দ্রীয় সিলেকশন কমিটি কর্ম বিনিয়োগ কেন্দ্র হতে নামের তালিকা আনার ব্যবস্থা করেন এবং পরে লিখিত ও মৌখিক পরীক্ষার মাধ্যমে যোগ্যতার ভিত্তিতে কর্মী নির্বাচিত হয়ে থাকে। ইহা ভিন্ন অন্যান্য সরকারি কর্মীরা সরকারি নিয়োগ প্রথা অনুযায়ী জেলা ভিত্তিক নিযুক্ত হন।

**শ্রী সুন্দর হাজরা :** মন্ত্রী মহাশয় জানাবেন কি মেদিনীপুর জেলার অন্যান্য ব্লকে ঐ প্রকল্প চালু করার কোনও পরিকল্পনা আছে কি না?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** আমরা এ বছর ১৯টি প্রকল্প কেন্দ্রের কাছে অনুমোদন চেয়ে পাঠিয়েছি এবং তার মধ্যে মেদিনীপুর আছে এবং অন্যান্য জেলাও আছে।

**শ্রী সুন্দর হাজরা :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে এই আই সি ডি এস-এর ওয়ার্কারদের রেমুনারেশন বাড়ানোর কোনও পরিকল্পনা আছে কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** আমরা সুপারিশ করেছি, কেন্দ্রে অনুমোদন করলে নিশ্চয় বাড়ানো হবে।

**শ্রী কাশীনাথ মিশ্র :** মন্ত্রী মহাশয় জানাবেন কি যে এই আই সি ডি এস-এর পরিকল্পনাগুলি বিভিন্ন ব্লকে যে চালু আছে, কিসের ভিত্তিতে আপনি এই ব্লকগুলিকে অনুমোদন দেন?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** তিনটি এলাকায় বিশেষ করে অনুমোদন দেওয়া হয়। একটি আরব্যান এরিয়া, আর দ্বিতীয়টি হচ্ছে গ্রাম এলাকায় যেখানে শিডিউলড কাস্ট কনসেন্ট্রেশন বেশি থাকে সেখানে এবং তৃতীয়টি হচ্ছে ট্রাইব্যাল প্রোজেক্টে রুর‍্যাল ব্লকে আই আর সি এস স্কীম রেকমেন্ড করা হয়। অর্থাৎ আদিবাসী অধ্যুষিত এলাকাকে অগ্রাধিকার দেওয়া হয়। শহর এলাকায় যে সমস্ত জায়গায় বস্তি রয়েছে, সেই সব এলাকায় এই স্কীম চালু করা হয়।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস :** আমি মন্ত্রী মহাশয়ের কাছ থেকে জানতে চাচ্ছি, এই যেসব কর্মী নিয়োগ হয় এবং হেল্পার নিয়োগ হয়—এই ক্ষেত্রে যেসব ব্লক থেকে নেওয়া হয়, নিশ্চয় কিছুটা অংশ ওয়েলফেয়ার হোমে যেসব ডিসট্রেসদের আপনি পাঠিয়ে থাকেন, আপনি কি অবগত আছেন নাম পাঠানো সত্ত্বেও কয়েকটি জেলায় আপনার নির্দেশ অগ্রাহ্য করা হয়েছে। যদি করে থাকে তাহলে আপনি এ সম্পর্কে কি ব্যবস্থা নিচ্ছেন?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** বেশির ভাগ জায়গায় সাধারণ ভাবে আমরা যে নিয়োগপত্র পাঠিয়েছি সেগুলিই গৃহীত হচ্ছে, দু একটি জায়গায় হচ্ছে না। আমরা শীঘ্রই ব্যবস্থা নিচ্ছি অ্যাসিসট্যান্ট ডিরেক্টর যে নামগুলি পাঠাচ্ছেন সেগুলি যাতে গৃহীত হয়।

**শ্রী ধীরেন সেন :** আই. সি. ডি. এস. প্রোজেক্টের কাজ কর্ম দেখাশুনার জন্য কোনও অ্যাডসাইসারি কমিটি আছে কিনা এবং থাকলে সেই কমিটির মেম্বার কারা আছে এবং না থাকলে এই কমিটি করার কোনও পরিকল্পনা আপনার আছে কিনা, জানাবেন?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** প্রতিটি প্রোজেক্টে স্টেট লেভেল, ডিস্ট্রিক্ট লেভেলে কো-অর্ডিনেশন কমিটি আছে এবং সেগুলি শীঘ্রই ফাংশান করতে শুরু করবে।

## Starred Question
## (to which oral answers were given)

### রবীন্দ্র সেতু মেরামত

* ৮৫০।(অনুমোদিত প্রশ্ন নং *১৯।) **শ্রী অমলেন্দ্র রায় :** মহানগর উন্নয়ন বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হাওড়ার বর্তমান সেতুটির (রবীন্দ্র সেতু) মেরামতের কাজ হাতে নেওয়া হয়েছে কিনা সে সম্পর্কে রাজ্য সরকার অবহিত আছেন কি ; এবং

(খ) অবগত থাকলে, ঐ সেতুটির কি ধরনের মেরামত প্রয়োজন আছে?

**শ্রী প্রশান্তকুমার শূর :**

(ক) হ্যাঁ।

(খ) কলকাতা পোর্ট ট্রাস্টের একটি প্রতিবেদন থেকে জানা গিয়েছে যে প্রাথমিক ভাবে রবীন্দ্র সেতুর চারটি প্রান্তস্থ স্ট্রিংগার (Stringer) এবং তাদের অবলম্বন স্বরূপ প্রধান সম্প্রসারণ সন্ধিগুলোতে (joints) ডেক-নিম্ন কাঠামোর (duk under structure) ব্রাকেট সমূহ (brackets) এবং ঐ সেতুর পায়ে চলা পথের স্লাবগুলোর ভারবাহী গার্ডারগুলো (transverse girders) জলে ক্ষতিগ্রস্ত হওয়ায় সেগুলো মেরামতের ভার মেসার্স ব্রেথ্ওয়েট্ বার্ন ও জেসপ কনস্ট্রাক্শন কোম্পানির ওপর ন্যস্ত করা হয়েছে। সেতুটির সম্পূর্ণ কাঠামোর বর্তমান অবস্থা এবং তার কী ধরনের মেরামত প্রয়োজন তাও খতিয়ে দেখার ব্যবস্থা করা হয়েছে।

**শ্রী অমলেন্দ্র রায় :** এই রবীন্দ্র সেতুর কোনও ক্ষতি হয়েছে কিনা, কি কারণে ক্ষতি হয়েছে এবং সেই ক্ষতি কিভাবে পূরণ করা হবে, এই সম্পর্কে কোন কোন সংস্থা দায়িত্ব নিয়ে দেখাশুনা করছে দয়া করে জানাবেন কি এবং তাদের কাছ থেকে কোনও প্রতিবেদন বিশদ ভাবে পাওয়া গেছে কিনা, জানাবেন?

**শ্রী প্রশান্তকুমার শূর :** সেতু পরীক্ষা নিরীক্ষার কাজে ভারত সরকারের অধীনস্থ সংস্থা মেসার্স রেল ইন্ডিয়া টেকনিক্যাল অ্যান্ড ইকনমিক সার্ভিস লিমিটেড-কে নিযুক্ত করা হয়েছে। এই কাজের তারা মেসার্স কনসাল্টিং ইঞ্জিনিয়ারিং সার্ভিসেস, সেন্ট্রাল রোড রিসার্চ ইনস্টিটিউট এবং অরিজিন্যাল ডিজাইনার, মেসার্স রেন্ডাল প্লামার অ্যান্ড ট্রিটন-কে সাথে নিয়েছে। দুটি পর্যায়ে এই অনুসন্ধানের কাজকে ভাগ করা হয়েছে। প্রথম পর্যায়ের কাজ সমাপ্তির পথে। এই পর্যায়ের কাজের [illegible] ভিত্তিতে দ্বিতীয় পর্যায়ের অনুসন্ধানের বিষয়গুলি ঠিক করা হবে এবং এর পরে যে ধরনের মেরামত প্রয়োজন হবে তার কাজে হাত দেওয়া হবে।

**শ্রী অমলেন্দ্র রায়ঃ** আপনি যে সংবাদ দিলেন তাতে বিস্তারিত বিবরণ জানা যাচ্ছে না। সরকারের তরফে উপযুক্ত কর্তৃপক্ষের কাছ থেকে এই ব্যাপার যথাযথ সংবাদ সংগ্রহ করে সেই সংবাদ আমাদের কাছে দেবার ব্যবস্থা করবেন কি?

**শ্রী প্রশান্তকুমার শূরঃ** আপনারা জানেন যে এটা সি. পি. টি.র দায়িত্ব। কিন্তু তা সত্ত্বেও এই সেতু সম্পর্কে সি. পি. টি.র চেয়ারম্যানের সঙ্গে সরকারের কথা বার্তা হয়। প্রথম পর্যায়ের পরীক্ষা নিরীক্ষার ফলাফল যদি আপনারা বিশদ ভাবে জানতে চান তাহলে নিশ্চয় সি. পি. টি.র চেযারম্যানের সঙ্গে যোগাযোগ করে তারপর আপনাদের এটা জানাতে পারি।

### মালদহ জেলার শামসী নিয়ন্ত্রিত বাজার

* ৮৫১।(অনুমোদিত প্রশ্ন নং *২০৮৭।) **শ্রী সমর মুখার্জিঃ** কৃষি বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মালদহ জেলার শামসী নিয়ন্ত্রিত বাজার কবে নাগাদ পুরোপুরি চালু হবে ; এবং

(খ) উক্ত নিয়ন্ত্রিত বাজারে যে লোক নিয়োগ করা হয়েছে, কিসের ভিত্তিতে নিয়োগ করা হয়েছে?

[1-10 — 1-20 P. M.]

**শ্রী কমলকান্তি গুহঃ**

(ক) শামসী নিয়ন্ত্রিত বাজার পুরোপুরি চালু করার চেষ্টা চলছে। এ সম্পর্কে কোনও সময় সীমা এখনই নির্দেশ করা যাচ্ছে না।

(খ) শামসী নিয়ন্ত্রিত রাজার সমিতি উক্ত বাজারের জন্য নিম্নোক্ত ভিত্তিতে লোক নিয়োগ করেছেন :—

(১) সমিতি প্রাথমিক স্তরে বাজার চত্বর নির্মাণ কাজের জন্য স্বল্প বেতনে স্থানীয়ভাবে কিছু লোক নিয়োগ করেন। পরে তাদের অনুমোদিত পদে বহাল করা হয়েছে।

(২) ১৯৮১ সাল থেকে বিভিন্ন পদে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ প্রেরিত প্রার্থী তালিকা থেকে কমিটির উপ-সমিতি দ্বারা নির্বাচিত লোক নিয়োগ করা হচ্ছে।

### পুরসভার কর্মচারিদের প্রভিডেন্ড ফান্ডের টাকা জমা না দেওয়ার অভিযোগ

* ৮৫২।(অনুমোদিত প্রশ্ন নং *১৯২।) **শ্রী বিশ্বনাথ চৌধুরিঃ** স্থানীয় শাসন ও নগরউন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কোন কোন পুরসভা তার কর্মচারিদের প্রভিডেন্ড ফান্ডের টাকা নিয়মিতভাবে জমা দিচ্ছেন না এমন অভিযোগ সম্পর্কে সরকার অবহিত আছে কি ; এবং

(খ) উত্তর 'হ্যাঁ' হলে, সেইসব পুরসভার নাম কি এবং এ সম্পর্কে সরকার কি ব্যবস্থা নিয়েছেন?

**শ্রী প্রশান্ত কুমার শূর ঃ**

(ক) হ্যাঁ, তবে এ সম্পর্কে সরকারের নিকট সরাসরি কোনও অভিযোগ আসেনি। এই দপ্তরের প্রাপ্ত তথ্যের ভিত্তিতে যে সমস্ত পুরসভা নিয়মিত প্রভিডেন্ড ফান্ডের টাকা জমা দেননি তাদের নামের তালিকা এই সঙ্গে দেওয়া হল।

The West Bengal Non-Government Educational Institutions and Local Authorities (Control of Provident Fund of Employees) Act, 1983 অনুসারে পুরসভা কর্তৃক প্রভিডেন্ড ফান্ড বাবদ ১৫/৩/৮৪ তারিখে সঞ্চিত সমগ্র অর্থ এবং ঐ তারিখের পর প্রভিডেন্ড ফান্ডে কর্মচারিদের এবং ঐ খাতে পুরসভার দেয় সমগ্র অর্থ Govt. Treasury তে সঞ্চিত করা বাধ্যতামূলক। উক্ত আইনে পশ্চিমবঙ্গ সরকারের অর্থ বিভাগের নিয়ন্ত্রণাধীন। অর্থ বিভাগের অধীন Director of Pension, Provident Fund & Group Insurance এই কাজের তদারকি করেন। এই ব্যাপারে প্রতিটি পুরসভাকেই প্রভিডেন্ড ফান্ডের টাকা জমা নিয়মিত করার জন্য নির্দিষ্ট সময়ের ব্যবধানে তাগাদা দেওয়া হয়। এছাড়া সরেজমিন তদারকির কিছু ব্যবস্থা ইতিমধ্যে করা হয়েছে। হাওড়া হুগলি চুঁচুড়া পুরসভাগুলিতে তাদের সুবিধা অসুবিধা আলোচনার্থে Directorate of Pension, Provident Fund & Group Insurance-এর দায়িত্বশীল [illegible] পাঠানো হয়েছে। গত আগস্ট ১৯৮৫তে তৎকালীন ৩৯টি বাকিদার পুরসভার চেয়ারম্যানদের নিয়মিত টাকা জমা দেবার বিষয়ে সুবিধা অসুবিধা সম্বন্ধে আলোচনার্থে এক সভার আহ্বান করা হয়েছিল। এছাড়াও ১৪/৯/৮৫ তারিখের ৭৭৫/সি-২/১জি-২৪/৮৫ সার্কুলার মারফত সমস্ত সংশ্লিষ্ট পৌর প্রতিষ্ঠানগুলোকে নির্দেশ দেওয়া হয়েছে যে West Bengal Non-Government Education Insitutions and Local Authorities (Control of Provident Fund of Employees) Rules, 1984-এর রুল ৮(২) অনুযারী যে সমস্ত পৌরসভা Grant-in-aid পাইতে ইচ্ছুক তাদের সরকারকে এই মর্মে সন্তুষ্ট করতে হবে যে তারা প্রভিডেন্ড ফান্ড বাবদ [illegible] দেয় টাকা নিয়মিতভাবে সরকারি ট্রেজারিতে জমা দেন এবং প্রভিডেন্ড ফান্ড ডেপোজিট একাউন্ড খুলেছেন।

| জেলা | [illegible] নাম | | ১৯৮৪-র এপ্রিল থেকে প্রদত্ত 'ডিপোজিট'এর সংখ্যা |
|---|---|---|---|
| জলপাইগুড়ি | ১) জলপাইগুড়ি মিউনিসিপ্যালিটি | | একটিও নয়। |
| মেদিনীপুর | ১) মেদিনীপুর | ,, | ৩টি |
| | ২) তমলুক | ,, | ১টি |
| | ৩) চন্দ্রকোণা | ,, | একটিও নয় |
| | ৪) কাঁথি | ,, | ৪টি |
| | ৫) ঘাটাল | ,, | একটিও নয় |

| জেলা | পৌরসভার নাম | | ১৯৮৪-র এপ্রিল থেকে প্রদত্ত 'ডিপোজিট'এর সংখ্যা |
|---|---|---|---|
| | ৬) ঝাড়গ্রাম | ,, | ১টি |
| | ৭) রামজীবনপুর | ,, | একটিও নয় |
| | ৮) খিরপাই | ,, | একটিও নয় |
| | ৯) হাঁবার | ,, | ১টি |
| মুর্শিদাবাদ | ১) বেলডাঙ্গা | ,, | একটিও নয়। |
| মালদহ | ১) ইংলিশ বাজার | ,, | ,, |
| | ২) ওল্ড মালদহ | ,, | ,, |
| নদীয়া | ১) বীরনগর | ,, | ১টি |
| | ২) রানাঘাট | ,, | ১টি |
| | ৩) শান্তিপুর | ,, | ১টি |
| পুরুলিয়া | ১) ঝালদা | ,, | একটিও নয়। |
| | ২) রঘুনাথপুর | ,, | ,, |
| | ৩) পুরুলিয়া | ,, | ১টি |
| পশ্চিম দিনাজপুর | ১) ইসলামপুর | ,, | একটিও নয়। |
| | ২) রায়গঞ্জ | ,, | একটিও নয়। |

**যে সমস্ত পুরসভা নিয়মিত 'পি এফ' এর টাকা জমা দেন নি তাদের নামের তালিকা ঃ—**

| | | | |
|---|---|---|---|
| বর্ধমান | ১) রানীগঞ্জ মিউনিসিপ্যালিটি | | ১টি |
| | ২) আসানসোল | ,, | ১টি |
| বীরভূম | ১) বোলপুর | ,, | একটিও নয় |
| | ২) রামপুরহাট | ,, | ,, |
| | ৩) সিউরি | ,, | ১টি |
| | ৪) দুবরাজপুর | ,, | ১টি |
| কুচবিহার | ১) তুফানগঞ্জ | ,, | একটিও নয় |
| | ২) মাথাভাঙ্গা টাউন কমিটি | | ,, |
| দার্জিলিং | ১) দার্জিলিং মিউনিসিপ্যালিটি | | ,, |

| জেলা | পৌরসভার নাম | | ১৯৮৪-র এপ্রিল থেকে প্রদত্ত 'ডিপোজিট'এর সংখ্যা |
|---|---|---|---|
| | ২) কার্শিয়াং | ,, | ,, |
| | ৩) কালিম্পং | ,, | ,, |
| | ৪) শিলিগুড়ি | ,, | ১টি |
| হুগলি | ১) ভদ্রেশ্বর | ,, | ১টি |
| | ২) বৈদ্যমাটি | ,, | ৭টি |
| | ৩) চাঁপদানি | ,, | একটিও নয়। |
| | ৪) কোন্নগর | ,, | ৫টি |
| | ৫) রিষড়া | ,, | ৫টি |
| | ৬) তারকেশ্বর | ,, | ২টি |
| ২৪-পরগনা | ১) কাঁচরাপাড়া মিউনিসিপ্যালিটি | | একটিও নয় |
| | ২) ভাটপাড়া | ,, | ,, |
| | ৩) বারাকপুর | ,, | ,, |
| | ৪) উত্তর বারাকপুর | ,, | ,, |
| | ৫) টিটাগড় | ,, | ৮টি |
| | ৬) কামারহাটি | ,, | ১টি |
| | ৭) জয়নগর মজিলপুর | ,, | একটিও নয়। |
| | ৮) দক্ষিণ দমদম | ,, | ১টি |
| | ৯) দমদম | ,, | ১টি |
| | ১০) বনগাঁ | ,, | একটিও নয়। |
| | ১১) বজবজ | ,, | একটিও নয় |
| | ১২) রাজপুর | ,, | একটিও নয় |
| | ১৩) বারুইপুর | ,, | ২টি |
| | ১৪) বাদুরিয়া | ,, | ৪টি |
| | ১৫) গোবরডাঙ্গা | ,, | একটিও নয় |
| | ১৬) টাকি | ,, | ২টি |
| | ১৭) ডায়মন্ডহারবার | ,, | একটিও নয়। |
| | ১৮) হাওড়া মিউনিসিপ্যালিটি কর্পোরেশন | | |

**শ্রী সুভাষ গোস্বামী :** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনার কাছে এই রকম কোনও হিসাব থাকলে জানাবেন কি যে সরকারি ট্রেজারিতে যে টাকা জমা দেবার কথা পৌরসভার অথচ দেননি তার অ্যামাউন্ড লাস্ট মার্চ বা তার আগের মাস পর্যন্ত কত?

**শ্রী প্রশান্তকুমার শূর :** এখানে যা দেখা যাচ্ছে তাতে ডিপোজিট হচ্ছে ১৩ লক্ষ ৩৬ হাজার ২৭৬ টাকা এবং তার মধ্যে আবার উইথড্রয়াল হচ্ছে ১১লক্ষ ৪৫ হাজার ৬৬২টাকা। আর ব্যালেন্স আছে ১ লক্ষ ৯০ হাজার ৬১৪ টাকা।

**শ্রী শিশির অধিকারী :** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে বলবেন কি, এই প্রভিডেন্ট ফান্ডের যে টাকা গচ্ছিত থাকে তার বাৎসরিক হিসাব প্রতিটি কর্মচারিদের দেওয়া কম্পালসারি কিনা অথবা নোটিশ বোর্ডে ঝুলিয়ে দেওয়া কম্পালসারি কিনা?

**শ্রী প্রশান্তকুমার শূর :** আপনি তো পৌরসভার চেয়ারম্যান ছিলেন, এটা তো আপনার জানা উচিত। আপনি কি করেছেন সেটা আপনি জানেন। তবে এটা জানা কথা যে কর্মচারিদের প্রভিডেন্ট ফান্ডের ব্যাপারে কর্মচারিরা কর্তৃপক্ষের কাছে নিশ্চয়ই জানতে চাইতে পারেন এবং তাদের এটা জানানো বাধ্যতামূলক।

**২২৮ নং রুটের বাস চলাচল বন্ধের কারণ**

* ৮৫৩।(অনুমোদিত প্রশ্ন নং *৩১৩।) **শ্রী প্রবোধ পুরকায়েত :** পরিবহন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, ২২৮ নং রুটের বাস চলাচল দীর্ঘদিন ধরে বন্ধ আছে ;

(খ) সত্য হইলে, এই বাস চলাচল বন্ধ থাকার কারণ কি ; এবং

(গ) সরকার এ সম্পর্কে কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**শ্রী রবীন মুখার্জি :**

(ক) ২২৮ নং রুটের আংশিক পথ বন্ধ আছে।

(খ) এই বন্ধ থাকার ব্যাপারে মহামান্য হাইকোর্টে একটি মামলা চলিতেছে।

(গ) হাইকোর্টে মামলা নিষ্পত্তি না হওয়া পর্যন্ত কিছুই করিবার নাই।

**শ্রী প্রবোধ পুরকায়েত :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে মহামান্য হাই কোর্টে ইনজাংশনের ব্যাপারে বাস মালিকরা যা করেছেন, এই ব্যাপারে আপনার দপ্তর থেকে মামলার দ্রুত নিষ্পত্তি করার জন্য কোনও ব্যবস্থা নিয়েছেন কি না?

**শ্রী রবীন মুখার্জি :** এই রুটটি ব্যান্ড স্ট্যান্ড থেকে জামতলা পর্যন্ত নির্দিষ্ট ছিল। কিন্তু মালিক পক্ষের আবেদনে হাইকোর্ট অন্তর্বর্তীকালীন আদেশ জারি করেছেন। তার ফলে মহামায়াতলা থেকে জামতলা পর্যন্ত বাস চলাচল করছে। মামলা নিষ্পত্তির জন্য যথাযথ ব্যবস্থা নেওয়া হচ্ছে।

## মেদিনীপুর জেলার মহিষাদল থানার রঙ্গীবসান, গোপালপুর ও রাজারামপুর জলসরবরাহ প্রকল্প

* ৮৫৪।(অনুমোদিত প্রশ্ন নং *১৯০১।) **শ্রী দীনবন্ধু মণ্ডল ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ (গ্রামীণ জল সরবরাহ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, মেদিনীপুর জেলার মহিষাদল থানায় রঙ্গীবসান, গোপালপুর ও রাজারামপুর জল সরবরাহ স্কীমগুলি কবে নাগাদ শুরু হবে বলে আশা করা যায়?

**শ্রী কমলকান্তি গুহ ঃ**

এখনই সঠিকভাবে বলা সম্ভব নয়।

**শ্রী উমাপতি চক্রবর্তী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে এটা বলায় অসুবিধা কি আছে?

**শ্রী কমলকান্তি গুহ ঃ** আমাদের অসুবিধা কোথায় সেটা আপনাকে বলে দিচ্ছি। গোপালপুর ও রাজারামপুর গ্রামীণ জল সরবরাহ প্রকল্পগুলির প্রয়োজনীয় অনুসন্ধানের কাজ সম্পূর্ণ হয়েছে। আশা করা যাচ্ছে ৩/৪ মাসের মধ্যে প্রকল্পগুলির উন্নয়নের কাজ সম্পন্ন করা যাবে। এই প্রকল্পগুলিতে কেন্দ্রীয় সরকারের কারিগরি অনুমোদন লাভ করলেও প্রয়োজনীয় অর্থ মঞ্জুরি করা হলে কাজ আরম্ভ হবে। আর রঙ্গীবসানের ব্যাপারে অনুসন্ধানের কাজ চলছে। ঐ অঞ্চলের মৌজাগুলির নক্সা পাওয়া গেলে অনুসন্ধানের কাজ সম্পূর্ণ করা যাবে। মাননীয় সদস্যদের আমি অনুরোধ করব যে মৌজাগুলির নক্সা যাতে পাওয়া যায় তার জন্য আপনারা দয়া করে সহযোগিতা করবেন। এটা করলে আমাদের কাজটা তাড়াতাড়ি করা সম্ভব হবে।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, এই রুর‍্যাল পাইপ ওয়াটার-এর যে পরিকল্পনাগুলি করা হয়েছে, এই পরিকল্পনাগুলি গ্রামাঞ্চলে যেখানে হচ্ছে, বাড়িতে বাড়িতে অর্থাৎ হোম কনজাম্পনের জন্য দেবার কোনও ব্যবস্থা নেওয়া হবে কিনা?

**শ্রী কমলকান্তি গুহ ঃ** এতদিন পর্যন্ত নিয়ম ছিল যে বাড়িতে বা কোনও প্রতিষ্ঠানে হবে না, রাস্তায় থাকবে যাতে পানীয় জল জনসাধারণ পেতে পারে। এখন যে নীতি গ্রহণ করা হয়েছে তাতে স্কুল-কলেজ ইত্যাদি যে সব প্রতিষ্ঠান আছে তারা যাতে ব্যবহার করতে পারে, সেই সব প্রতিষ্ঠানকে জল দেবার নীতি গ্রহণ করা হয়েছে।

**শ্রী অনিল মুখার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, গ্রামীণ জল সরবরাহ করার যে কথা বললেন, আপনি দয়া করে বলবেন কি এর সঙ্গে কেন্দ্রীয় সরকারের গ্রামীণ জল সরবরাহ নীতির কি সম্পর্ক জড়িত আছে এবং তার জন্য আপনার কোনও প্রকল্প তৈরি করতে বা রূপায়িত করতে দেরি হচ্ছে কি না?

[1-20 — 1-30 P. M.]

**শ্রী কমলকান্তি গুহ ঃ** যেগুলো প্রবলেম ভিলেজ আছে, সেখানে যদি আমরা এই পরিকল্পনা গ্রহণ করি তাহলে কেন্দ্রের একটা নির্ধারিত বরাদ্দ থাকে, তার থেকে টাকা পেয়ে থাকি।

**শ্রী সত্যপদ ভট্টাচার্য :** মন্ত্রী মহাশয় বললেন যে ম্যাপগুলো জোগাড় করলে তাড়াতাড়ি কাজ হবে। কিন্তু ম্যাপগুলো জোগাড় করে দিলে আর ফেরত পাওয়া যায় না।

**শ্রী কমলকান্তি গুহ :** অরিজিন্যাল ম্যাপ দেবেন কেন, কপি করে দেবেন।

**শ্রী নীরোদ রায়চৌধুরি :** মন্ত্রী মহাশয় বলবেন কি, যে সব এলাকায় দ্রুত জলের লেয়ার কমে যাচ্ছে, সিলিন্ডার সিস্টেম এর টিউবওয়েল-এ জল তুলতে পারছেন না, মানুষ জল পাচ্ছে না, সেই সব এলাকায় এই প্রকল্প মিনি ওয়াটার সাপ্লাই, এটাকে তরান্বিত করার কোনও বিশেষ ব্যবস্থা করেছেন কি?

**শ্রী কমলকান্তি গুহ :** আমার বাজেট বক্তৃতায় শুনেছিলেন, আমি সেখানে পরিষ্কার ভাবে বলেছিলাম মিনি স্কীম যেটা আগে পশ্চিমবাংলায় চালু ছিল না, তা প্রত্যেক গ্রামে যাতে তাড়াতাড়ি করতে পারি, সেই জন্য গত বছর পরীক্ষামূলক ভাবে করেছিলাম এবং তাতে আমরা সাফল্য লাভ করেছি। এখন থেকে প্রতি বছর যতগুলো সম্ভব এই মিনি স্কীম করার জন্য ব্যবস্থা নিচ্ছি।

**শ্রী প্রবোধ পুরকায়েত :** মন্ত্রী মহাশয় জানাবেন কি, যদিও এটা মেদিনীপুর জেলার ব্যাপার, আমার প্রশ্ন, যে, গ্রামীণ জল সরবরাহ করার ব্যাপারে যদি নতুন কোনও মৌজা বা এলাকাতে এই প্রকল্প চালু করা হয়, তাহলে কি এটা সরকারি নিজস্ব উদ্যোগে স্থানীয় এলাকা থেকে আবেদন করলে তবেই করেন?

**শ্রী কমলকান্তি গুহ :** দু রকম ভিলেজ আছে। প্রবলেম ভিলেজ এবং নন-প্রবলেম ভিলেজ। এর একটা লিস্ট আমাদের কাছে আছে। প্রবলেম ভিলেজের জন্য নিজে থেকে সরকার ব্যবস্থা গ্রহণ করে। আবার জনসাধারণ যে দরখাস্তগুলো করেন, সেই দরখাস্ত অনুসারে যদি স্থানটি প্রযুক্তির দিক থেকে ঠিক থাকে তাহলে আমরা সেই জায়গাটাকেও নিই।

### হাওড়া পৌরকর্মীদের বকেয়া ১২ কিস্তি ডি এ প্রদান

* ৮৫৫।(অনুমোদিত প্রশ্ন নং *২২৭৩।) **শ্রী অশোক ঘোষ :** স্থানীয় শাসন ও নগরউন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, সরকার হাওড়া পৌরকর্মীদের বকেয়া ১২ কিস্তি (১-৪-৮৫ থেকে ১-২-৮৬ অবধি) ডি এ-র টাকা পৌরকর্তৃপক্ষকে দিয়ে দিয়েছেন ;

(খ) সত্য হলে, ঐ টাকা পৌরকর্মীরা পেয়েছেন কিনা ;

(গ) পে-কমিটির রায় অনুযায়ী পৌর কর্মচারিদের পেনশন স্কীম চালু হয়েছে কিনা ; এবং

(ঘ) 'গ' প্রশ্নের উত্তর 'না' হলে, এর কারণ কি?

**শ্রী প্রশান্তকুমার শূর :**

(ক) না।

(খ) প্রশ্নই ওঠে না।

(গ) না।

(ঘ) পে-কমিটির রায়ের সঙ্গে এর সম্পর্ক নেই। তবে হাওড়া মিউনিসিপ্যাল কর্পোরেশনের মেয়র-ইন-কাউন্সিল কর্তৃক অনুমোদিত একটি পূর্ণাঙ্গ ডেথ-কাম-রিটায়ারমেন্ট বেনিফিট রেগুলেশন-এর খসড়া সরকারের কাছে অনুমোদনের জন্য এসেছে। বিষয়টি সরকারের সক্রিয় বিবেচনাধীন। হাওড়া মিউনিসিপ্যাল কর্পোরেশন অ্যাক্ট ১৯৮০-এর ২১৬ ধারার ১ উপধারা বলে সরকার ৭টি অনুমোদনের জন্য বিবেচনা করবে।

**শ্রী অনুপকুমার চন্দ্র ঃ** মন্ত্রী মহাশয় জানাবেন কি, হাওড়া পৌর কর্মীদের এই বকেয়া ১২ কিস্তি কবে নাগাদ দেওয়া হবে?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** এই ব্যাপারে সাধারণ নিয়ম হল, তারা একটা প্রস্তাব করবেন। শতকরা ২০ ভাগ যেটা পৌরসভার দেওয়ার কথা, সেটা তারা দেবেন। এই প্রতিশ্রুতি দিয়ে সরকারের কাছে লিখতে হবে। এই ধরনের কোনও প্রস্তাব এখনও সরকারের কাছে আসেনি।

**বাঁকুড়া পৌরসভায় অ্যাড হক অনুসারে কর্মরত শিক্ষক ও কর্মচারিদের স্থায়ী কর্মচারী হিসাবে সুযোগসুবিধা দান**

* **৮৫৭।**(অনুমোদিত প্রশ্ন নং *২৪৬২।) **শ্রী ফজলে আজিম মোল্লা ও শ্রী কাশীনাথ মিশ্র ঃ** স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে,—

(১) বাঁকুড়া পৌরসভায় গত ১৯৮৪ সাল হতে অ্যাড হক অনুসারে কর্মরত শিক্ষক-শিক্ষিকা সহ প্রায় ৪০ জন কর্মচারিকে স্থায়ী কর্মচারী হিসাবে সুযোগসুবিধা ও বেতন দেওয়া হইতেছে না,

(২) উক্ত পৌরসভার অধীন অ্যাড হক হিসাবে শতাধিক সুইপার শ্রেণীর কর্মচারিদের বিশেষতঃ নেগেটিভ কুষ্ঠ কর্মীদের, ১০ বৎসর যাবৎ কাজ করা সত্ত্বেও স্থায়ীকরণ হয় নাই ; এবং

(খ) সত্য হইলে, ইহার কারণ কি?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ**

(ক) (১) না।

(২) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি, বাঁকুড়া পৌরসভার অধীনস্থ যে সমস্ত অস্থায়ী সুইপার, শিক্ষক এবং শিক্ষিকারা আছেন, তাদের বর্তমানে পৌরসভার কোন হেড্ থেকে বেতন দেওয়া হচ্ছে?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** এটা তো পৌরসভার নিজস্ব ব্যাপার। পৌরসভাগুলি এক একটি

অটোনমাস বডি, তাদের ব্যাপারে তারা বোঝে। তাদের খরচের অডিট হয়, গভর্নমেন্ট অফ্ ইন্ডিয়ার অ্যাকাউনটেন্ট জেনারেল (ওয়েস্ট বেঙ্গল) অডিট করেন এবং পৌরসভাগুলির ইন্টারনাল অডিটর আছে। সুতরাং কোথা থেকে দিচ্ছে, না দিচ্ছে, তা তারাই জানে।

**শ্রী কাশীনাথ মিশ্র :** মাননীয় মন্ত্রী মহাশয়, বাঁকুড়া পৌরসভার সুইপার, শিক্ষক এবং শিক্ষিকা প্রভৃতি অস্থায়ী কর্মচারিদের স্থায়ী করার জন্য আপনাদের কি কোনও পরিকল্পনা বা চিন্তা ভাবনা আছে?

**শ্রী প্রশান্তকুমার শূর :** আপনারা নিশ্চয়ই জানেন যে, আমাদের সরকারি কর্মচারিদের স্থায়ী করার জন্য একটা সুনির্দিষ্ট নিয়ম আছে। অস্থায়ী কর্মচারিদের সেই নিয়ম অনুযায়ী স্থায়ী করা হয়। তবে মাননীয় সদস্যের দু নম্বর প্রশ্নের উত্তরে আমি জানিয়েছি যে, বিগত ১০ বছর যাবৎ বাঁকুড়া পৌরসভায় সুইপার শ্রেণীর কোনও কর্মচারী কর্মরত নেই। অতএব তাদের স্থায়ী করার কোনও প্রশ্নই ওঠে না।

**কৃষকদের কাছ থেকে কাঁচা আনাজ ক্রয়**

* ৮৫৮। (অনুমোদিত প্রশ্ন নং *৩৫০।) **শ্রী নীরোদ রায়চৌধুরি :** কৃষি বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কৃষকদের কাছ থেকে কাঁচা আনাজ ক্রয় করার কোনও পরিকল্পনা পশ্চিমবঙ্গ সরকার গ্রহণ করেছেন কি ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, কবে নাগাদ উক্ত পরিকল্পনা বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**শ্রী কমলকান্তি গুহ :**

(ক) কৃষকদের কাছ থেকে কাঁচা আনাজ ক্রয় করার পরিকল্পনা বর্তমানে সরকারের নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রী নীরোদ রায়চৌধুরি :** মাননীয় মন্ত্রী মহাশয়, আমি জানতে চাইছি মাঠ থেকে যখন কাঁচা আনাজ ওঠে তখন দাম খুব কমে যায়, ফলে কৃষকরা তখন ন্যায্য দাম তো পায় না, এমন কি লাভজনক দামও পায় না, তাদের লোকসান করে বিক্রি করতে হয়। অতএব তাদের সেই লোকসান পূরণ করার জন্য সরকার কোনও পরিকল্পনা নেওয়ার কথা ভাবনা চিন্তা করছে কি?

**শ্রী কমলকান্তি গুহ :** আমি এ বিষয়ে এটুকুই বলতে পারি যে, সমবায় দপ্তরের সঙ্গে, 'বেনফেড'-এর সঙ্গে আমাদের কথাবার্তা চলছে। তবে এখনো পর্যন্ত কোনও পরিকল্পনা নেওয়ার বিষয়ে আমরা কোনও চূড়ান্ত সিদ্ধান্তে আসতে পারিনি।

**শিয়ালদহ ফ্লাইওভারের নিচে অবস্থিত বাস টার্মিনাস স্থানান্তরের পরিকল্পনা**

* ৮৫৯। (অনুমোদিত প্রশ্ন নং *৬৫২।) **শ্রী ল [illegible] দে :** পরিবহন বিভাগের মন্ত্রী

মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, শিয়ালদহ ফ্লাইওভারের ঠিক নিচে বাস গুমটি (টারমিনাস) থাকার ফলে বিভিন্ন ধরনের দুর্ঘটনা ঘটছে ;

(খ) সত্য হলে, ঐ বাস গুমটি (টারমিনাস) ই এস আই (রাজাবাজার) হাসপাতালের সামনে সরিয়ে নিয়ে যাওয়ার কোনও পরিকল্পনা গৃহীত হয়েছে কি ; এবং

(গ) 'খ' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, কবে নাগাদ উক্ত পরিকল্পনা বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**শ্রী রবীন মুখার্জি ঃ**

(ক) শিয়ালদহ ফ্লাইওভারের উত্তর প্রান্তে সরস্বতী প্রেসের কাছে গুমটি। টারমিনাস থাকার ফলে বড় ধরনের কোনও দুর্ঘটনা এখনও পর্যন্ত ঘটেনি।

(খ) হ্যাঁ

(গ) ১৯৮৬ সালের জানুয়ারি মাস থেকেই উক্ত বাস গুমটি (টারমিনাস) চালু হয়ে গেছে।

**সি এম ডি এ ভুক্ত পুর এলাকায় বেকার/ছোট ব্যবসায়ীদের ঋণদানের কর্মসূচি গ্রহণ**

* ৮৬০। (অনুমোদিত প্রশ্ন নং *৬৭৪।) **শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** মহানগর উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, সি এম ডি এ-ভুক্ত পুর এলাকায় বেকার/ছোট ব্যবসায়ীদের জন্য ঋণদানের কর্মসূচি গ্রহণ করা হইয়াছে ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হইলে, ১৯৮৬ সালের ৩১এ জানুয়ারি পর্যন্ত মোট কতজন এই ঋণের সুযোগ পাইয়াছেন?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ**

(ক) হ্যাঁ।

(খ) এপ্রিল, ১৯৮৩ হইতে জানুয়ারি, ১৯৮৬ পর্যন্ত মোট ৯০৮৭ জনকে ব্যাঙ্ক হইতে ঋণ দেওয়ার ব্যবস্থা করা হইয়াছে।

[1-30 — 1-40 P.M.]

**শ্রী সরল দেব ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাইবেন কি, মিউনিসিপ্যাল এলাকায় ছোট ব্যবসায়ী এবং বেকার যুবকদের ঋণের জন্য সুপারিশ করবার ক্ষেত্রে এম. এল. এদের সুপারিশ গ্রহণ করা হয় না, যাতে এম. এল. এদের এ ব্যাপারে ভূমিকা থাকে সেই সম্পর্কে আপনি কোনও চিন্তা-ভাবনা করবেন কি?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** সাধারণভাবে যে ব্যবস্থা করেছি, নির্বাচিত যে পৌরসভাগুলি রয়েছে লোক্যাল বডিস, বৃহত্তর কলকাতায় বিভিন্ন যে পৌরসভাগুলি সেই পৌরসভাগুলিকে

দায়িত্ব আমরা দিয়েছি। কারণ এখানে ঋণ দেওয়া এবং ঋণ যাতে পরিশোধ করে সেইসব অনেকগুলি দায়িত্বের ব্যাপার আছে। পৌরসভা একটি নির্বাচিত সংস্থা হিসাবে সংগঠিতভাবে এই ব্যবস্থা করতে পারেন বলে আমি মনে করি। সেইজন্য ব্যক্তিগতভাবে আলাদাভাবে কোনও লোককে দায়িত্ব দেওয়া হয়নি।

**শ্রী অরুণকুমার গোস্বামী :** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাইবেন কি, আপনি কি এইরকম কোনও রিপোর্ট পেয়েছেন যে, যে সমস্ত ব্যক্তিরা লোন পেয়েছে বা পাইয়ে দেওয়া হয়েছে সেই সমস্ত লোকেদের কাছ থেকে কমিশনাররা—যারা পাইয়ে দিয়েছেন—অর্থ নিয়েছেন আলাদাভাবে?

**শ্রী প্রশান্তকুমার শূর :** এই যে প্রোগ্রাম অর্থাৎ স্মল স্কেল এন্ট্রাপ্রেনিউয়ারস যে প্রোগ্রাম এটা কমিশনারদের দেওয়ার ব্যাপারে নয়। কমিশনাররা আইডেনটিফাই করবে তার এলাকায় গরিব দুঃস্থ স্কিল্ড লেবার যারা আছে তাদের সম্বন্ধে, তারা যাতে স্ব-নির্ভরশীল হতে পারে তাদের জন্য এই স্কীম আছে। এদের জন্য অর্থ বরাদ্দ করা হয়। কমিশনারদের জন্য এই অর্থ নয়।

**শ্রী নীরোদ রায়চৌধুরি :** মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি, এই মিউনিসিপ্যালিটিগুলিতে যেভাবে টাকা দেওয়া হচ্ছে স্মল স্কেল ইনডাস্ট্রির জন্য, এই সংখ্যাটা বাড়াবার কথা ভেবেছেন কি?

**শ্রী প্রশান্তকুমার শূর :** আমাদের দুঃখের কথা হল, আমরা যেখানে ৪০ হাজার লোককে এইভাবে স্ব-নির্ভরশীল করতে চাই, আমরা যেখানে আরও হাজার হাজার দরখাস্ত চাই, কিন্তু পৌরসভাগুলি সময়মতো সেই ধরনের আইডেনটিফাই করে বেশি সংখ্যক পাঠাতে পারছে না। আমি নীরোদবাবুকে অনুরোধ করব, আপনারা এলাকায় যে পৌরসভা আছে সেই পৌরসভা থেকে দরখাস্ত পাঠাবেন। যতবেশি পাঠাবেন ততবেশি অর্থ ব্যাঙ্কের মারফত দিতে পারব।

**শ্রী অনিল মুখার্জি :** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন পৌরসভার কাউন্সিলাররা এই ঋণের জন্য সই করে ইত্যাদি ইত্যাদি। আমার প্রশ্ন হচ্ছে, বিধায়কদের ভূমিকা এই জায়গায় নেই। আপনি কি কলকাতায় এই ঋণ আরও বেশি করে দেবার জন্য বিধায়কদের এ ব্যাপারে ইনভল্‌ভমেন্ট করার কথা ভাবছেন কি?

**মিঃ স্পিকার :** এটা ডিস-অ্যালাউড। সরল দেব এই প্রশ্নটা আগেই করেছেন।

**শ্রী প্রবোধ পুরকায়েত :** এই সমস্ত ছোট ছোট ব্যবসা-বাণিজ্য করবার জন্য যে ঋণ-দান পরিকল্পনা গ্রহণ করেছেন এই ঋণের সর্বোচ্চ পরিমাণটা কত?

**শ্রী প্রশান্তকুমার শূর :** সর্বোচ্চ ঋণ আমরা অনেক বেশি দিতে পারি। প্রথমত আমরা ৪ হাজার টাকা পর্যন্ত দিতে পারি যাদের বাৎসরিক আয় হল ৩ হাজার টাকা এবং এই টাকার জন্য সুদ হল মাত্র শতকরা ৪ শতাংশ। আর এর উপর যে টাকার সংখ্যা সাধারণত ১০ হাজার টাকা পর্যন্ত দিই, সেখানে সাড়ে ১২ পারসেন্ট ইন্টারেস্ট দিতে হয়। কিন্তু সি. এম. ডি. এ সাড়ে ৪ পারসেন্ট সেখানে ভরতুকি দেয় যদি সে নিয়মিত ঋণ পরিশোধ করতে পারে। সুতরাং আমরা এখন ৪০ হাজার লোককে দিতে পারি এবং এরজন্য ১১ কোটি টাকা

বরাদ্দ ধরা আছে, ব্যাঙ্কগুলির মারফত এই টাকা দেওয়া হবে। এই সমস্ত অনুসন্ধানের কাজ ব্যাঙ্ক করে, পৌরসভাগুলি যদিও নাম পাঠান কিন্তু ব্যাঙ্কের কর্মচারিরা এসে অনুসন্ধান করে টাকা দেবার ব্যবস্থা করে। সুতরাং আমি বলছি, যেখানে যেখানে এই বৃহত্তর কলকাতায় পৌরসভাগুলি আছে সেখানে আপনারা উদ্যোগ নিয়ে এই ধরনের গরিব দুঃস্থ লোকের নাম পাঠাবেন।

**পশ্চিমবঙ্গে কৃষি গবেষণা কেন্দ্র**

* **৮৬১।**(অনুমোদিত প্রশ্ন নং *৪২৮।) **শ্রী অনিল মুখার্জিঃ** কৃষি বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে কৃষি গবেষণা কেন্দ্রগুলির জন্য ১৯৮৪-৮৫ সালে উপযোগী গবেষণা-মূলক প্রকল্পগুলির জন্য যোজনা খাতে অনুমিত ব্যয় কত ; এবং

(খ) উক্ত সময়ে ফল, সবজি ও উদ্যানবিদ্যাকেন্দ্রিক গবেষণা ও উন্নয়নের কাজে অতিরিক্ত কত টাকা ব্যয় হয়েছে?

**শ্রী কমলকান্তি গুহঃ**

(ক) উপযোগী গবেষণা কেন্দ্রগুলির জন্য ১৯৮৪-৮৫ সালে মোট আঠারো লক্ষ টাকা অনুমিত ব্যয় ধরা হয়েছিল।

(খ) অতিরিক্ত কোনও টাকা ব্যয় হয়নি।

**শ্রী অনিল মুখার্জিঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে ১২ লক্ষ টাকা খরচ করা হয়েছিল, এই ১২ লক্ষ টাকা কোন কোন জেলায় কত লক্ষ টাকা করে খরচ করা হয়েছিল?

**শ্রী কমলকান্তি গুহঃ** এটা জেলা হিসাবে হয় না। যেখানে যেখানে গবেষণা কেন্দ্র আছে সেখানে খরচ করা হয়।

**শ্রী অলিন মুখার্জিঃ** এই রকম প্রকল্প যে জেলায় আছে, সেই জেলাতে যেমন বাঁকুড়া জেলায় কি এই গবেষণা কেন্দ্র আছে, যদি থেকে থাকে সেখানে কত খরচ করেছেন?

**শ্রী কমলকান্তি গুহঃ** বাঁকুড়া জেলায় কোনও গবেষণা কেন্দ্র নাই।

**শ্রী বীরেন্দ্রনারায়ণ রায়ঃ** পশ্চিমবঙ্গে এই কৃষি গবেষণা কেন্দ্র কোথায় কোথায় আছে? মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি?

**শ্রী কমলকান্তি গুহঃ** কালিম্পং-দার্জিলিং, মোহিতনগর, জলপাইগুড়ি, নলহাটী-বীরভূম, কৃষ্ণনগর-নদীয়া, কাকদ্বীপ-দক্ষিণ ২৪ পরগনা।

**ডাঃ মানস ভুঁইয়াঃ** মাননীয় মন্ত্রী দয়া করে বলবেন কি—এই যে গবেষণা কেন্দ্রগুলির জন্য ১২ লক্ষ টাকা পাচ্ছেন তার মধ্যে আই. সি. এ. আরের পক্ষ থেকে কত টাকা পেয়েছেন এবং গত আর্থিক বছরে আই. সি. এ. আরের পক্ষ থেকে যে টাকা দিয়েছে তার পুরোটা কি এই গবেষণার ক্ষেত্রে ব্যয় করেছেন?

**শ্রী কমলকান্তি গুহ ঃ** আপনি ভুল করছেন। প্রশ্নটা ছিল উপযোগী গবেষণা অ্যাডাপটিভ রিসার্চ, এখানে আই. সি. এ. আরের কোনও টাকা থাকেনা।

**শ্রী কামাখ্যাচরণ ঘোষ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি—যে এই গবেষণা লব্ধ ফল কি পেয়েছেন?

**শ্রী কমলকান্তি গুহ ঃ** ব্যাপকভাবে দিতে পারতাম। এইটুকু বলতে পারি এখন ডাল, সরিষা এবং ধানের ক্ষেত্রে আমরা খুবই সাফল্য লাভ করেছি। শুধু আমাদের দেশে নয় আন্তর্জাতিক সাফল্য লাভ করতে পারছি এবং অন্যান্য ক্ষেত্রে উল্লেখযোগ্য ভাবে অগ্রসর হচ্ছি।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি—এই গবেষণা কেন্দ্রের মাধ্যমে আপনি যেমন সরিষা, ডাল ইত্যাদিতে ভাল ফল পেয়েছেন তেমনি উন্নতশীল ধানের উৎপন্ন ফসলের ক্ষেত্রে আরও যাতে পরিমাণের পারসেন্টেজ বাড়তে পারে তার জন্য কিছু করছেন কি?

**শ্রী কমলকান্তি গুহ ঃ** আপনারা জানেন হুগলি জেলায় চুঁচুড়া ফার্ম থেকে যে গবেষণ লব্ধ ফলাফলগুলি বিভিন্ন জায়গায় অ্যাডাপটিভ রিসার্চে ছেড়ে দিচ্ছি তার ফলে উন্নত জাতের চাষ অনেক দূর অবধি গেছে। আজকে পশ্চিমবঙ্গে বিভিন্নভাবে আরও প্রচেষ্টা চালানো হচ্ছে যাতে আমরা শর্ট ডিউরেশন ভ্যারাইটিগুলি আরও পরিষ্কার করতে পারি।

[1-40 — 1-50 P. M.]

**শ্রী সরল দেব ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, কালিম্পং গবেষণা কেন্দ্রের জন্য কত খরচ হয়েছে এবং খরা অধ্যুষিত ওন্দায় এই ধরনের কোনও গবেষণা কেন্দ্র করা যাবে কিনা?

**মিঃ স্পিকার ঃ** না, না, এটা হবে না।

**কলিকাতা ও হাওড়া আঞ্চলিক পরিবহন কর্তৃপক্ষ কর্তৃক বাসের পারমিট প্রদান**

* ৮৬২।(অনুমোদিত প্রশ্ন নং *৭০৭।) **শ্রী শীশ মহম্মদ ঃ** পরিবহন বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৮৪ সালের ১লা জানুয়ারি হইতে ১৯৮৫ সালের ৩১এ ডিসেম্বর পর্যন্ত কলিকাতা ও হাওড়া আঞ্চলিক পরিবহন কর্তৃপক্ষ কতগুলি এবং কোন্ কোন্ রুটের বাসের পারমিট দিয়াছেন ; এবং

(খ) প্রদত্ত পারমিটগুলির বাস বর্তমানে চলাচল করিতেছে কি?

**শ্রী রবীন মুখার্জি ঃ**

(ক) কলিকাতা আঞ্চলিক পরিবহন কর্তৃপক্ষ ৮২৫ খানা বাস পারমিট এবং হাওড়া আঞ্চলিক পরিবহন কর্তৃপক্ষ ২১৪খানা বাস পারমিট দিয়েছেন।

কলিকাতা এবং হাওড়ার রুটগুলির বিবরণ সংশ্লিষ্ট তালিকা সংযুক্ত হইল।

**১৯৮৪ সালের ১লা জানুয়ারি হইতে ১৯৮৫ সালের ৩১শে ডিসেম্বর পর্যন্ত কলিকাতা ও হাওড়ার আঞ্চলিক পরিবহন কর্তৃপক্ষ নিম্নলিখিত রুটের বাসের পারমিট দিয়াছেন।**

| কলিকাতা | | | হাওড়া |
|---|---|---|---|
| রুট নং | রুট নং | রুট নং | রুট নং |
| ৭১এ | ৭৮বিসি/৭৮সি-১ | ২২৫ | শিবপুর কমবাইন্ড |
| ৩বি/৩ডি | ৪৯বিসিডি | ২২৬ | ৫১/৫৬ |
| ৩সি/৩সি-১ | ৮০ ঐ | ২২৭ | ৫২/৫৮ |
| ১২এ/বি | ৮১ | ২২৮ | ৫৪ |
| ১৩এ/বি | ৮২ | ২৩০ | ৫৭ |
| ১৭এ/বি | ৮৪এ/বি | ২৩১ | ৫৭এ |
| ১৮এ/বি | ৮৫ | ২৩২ | ৬৩ |
| ২১ | ৮৬/৮৬-১ | ২৩৩ | ৬৩এল |
| ২৩ | ৮৭/৮৭-১ | | ৬৪/৬৫ |
| ২৪/২৪-এ | ৮৮ | | ৬৫এ |
| ২৮ | ৮৯/৮৯-এ | | ৬৫বি |
| ৩০এ | ৯০ | | ৬৭/৬৮ |
| ৩০বি | ৯১/৯১-এ | | ৬৯ |
| ৩০সি | ৯২/৯২-এ | | ৭০ |
| ৩০/৩০-ডি | ৯২/৯২-এ | | ৭০এ |
| ৩২ | ৯৩ | | ৭০বি |
| ৩৪বি | ৯৪ | | হাওড়া হইতে উদয়নারায়ণপুর |
| ৩৪সি | ৯৫/৯৫-এ | | ঐ ঐ ঝিকিরা |
| ৩৭ | ৯৬/৯৬ডি/ ৯৬ সি | | ঐ ঐ নারিট |
| ৪০/৪০-এ | ৯৭/৯৭-এ | | ঐ ঐ দিঘা |
| ৪১এ/বি | ৯৯/৯৯-এ | | ঐ ঐ ঘাটাল |
| ৪২এ/বি | ২০১ | | ঐ ঐ হলদিয়া |
| ৪৩ | ২০৩ | | ঐ ঐ গাদিয়াড়া |

**১৯৮৪ সালের ১লা জানুয়ারি হইতে ১৯৮৫ সালের ৩১শে ডিসেম্বর পর্যন্ত কলিকাতা ও হাওড়ার আঞ্চলিক পরিবহন কর্তৃপক্ষ নিম্নলিখিত রুটের বাসের পারমিট দিয়াছেন।**

| কলিকাতা | | হাওড়া | | | |
|---|---|---|---|---|---|
| রুট নং | রুট নং | রুট নং | | | রুট নং |
| ৪৪ | ২০৪ | | ঐ | ঐ | ময়না |
| ৪৫/৪৫-এ | ২০৫ | | ঐ | ঐ | বোগা |
| ৪৬/৪৬-এ | ২০৬ | | ঐ | ঐ | রামপুর |
| ৪৭/৪৭এ/বি | ২০০ | | ঐ | ঐ | খাজুয়া |
| ৭২এ/বি | ২১০ | | ঐ | ঐ | গোয়ালতোড় |
| ৭৩ | ২১১ | | ঐ | ঐ | মেদিনীপুর |
| ৭৫ | ২১২ | | ঐ | ঐ | দিহিভূরপুট |
| ৭৬/৭৬/এ | ২১৩ | | ঐ | ঐ | তারকেশ্বর |
| ৭৭/৭৭এ/বি/সি | ২১৫ | | ঐ | ঐ | সোলপাট্টা |
| ৭৮/৭৮এ/ই | ২১৭ | | ঐ | ঐ | শ্রীরামপুর |
| ৭৮/১-৭৮/২ | ২১৯ | | ঐ | ঐ | চন্দ্রকোণা |
| | ২২১ | | ঐ | ঐ | তেরাপাখা |
| | ২২২ | | ঐ | ঐ | ঝাড়গ্রাম |
| | ২২৩ | | কদমতলা হইতে এসপ্ল্যানেড | | |
| | ২২৪ | | | | |

(খ) কলিকাতায় মোটামুটি ৭৯২ খানা এবং হাওড়া ২১৪টি বাস বর্তমানে চলাচল করিতেছে।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, বাসের সাথে সাথে ঐ বেকার যুবকদের স্ব-নির্ভর হবার জন্য অটো-রিক্সার পারমিট দিচ্ছেন কিনা?

**মিঃ স্পিকার :** এতে অটো রিক্সা সম্পর্কে কোনও প্রশ্ন হবে না।

**শ্রী [illegible]মার গোস্বামী :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এতগুলো বাসের যে পারমিট দেওয়া হয়েছে ঐসব বাস পারমিট রিজিওনাল ট্রান্সপোর্ট অথরিটির মাধ্যমে দেওয়া হয়েছে কিনা?

**শ্রী রবীন মুখার্জি :** তাছাড়া বাসের পারমিট দেওয়া যায় না।

**শ্রী সেখ ইমাজুদ্দিন ঃ** কলকাতা এবং হাওড়া অঞ্চলে পরিবহন বাসের জন্য যেসব পারমিট দেওয়া হয়েছে সেখানে বাস পারমিট দেবার ব্যাপারে আপনার কাছে কোনও অভিযোগ এসেছে কিনা?

**শ্রী রবীন মুখার্জি ঃ** আমার কাছে কোনও অভিযোগ নেই। আপনার কাছে থেকে থাকলে পাঠিয়ে দেবেন।

**শ্রী অনুপকুমার চন্দ্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, বেসরকারি বাসের পারমিট সংখ্যা বাড়ার সঙ্গে সঙ্গে সরকারি বাসের সংখ্যা কমে যাচ্ছে কেন?

**শ্রী রবীন মুখার্জি ঃ** এই প্রশ্ন আসে না। তবু বলছি যে, সরকারি বাসের সংখ্যা কমেনি।

**শ্রী মণীন্দ্রনাথ জানা ঃ** কলকাতায় ৮২৫টি বাস এবং হাওড়ায় ২১৪টি বাসের পারমিট দেওয়া হয়েছে বলছেন। এক্ষেত্রে হাওড়ার ঐ ২১৪টি বাস কয়টি রুটে চলছে জানাবেন কি?

**শ্রী রবীন মুখার্জি ঃ** বাসগুলি কোথায় কোথায় চলছে সেই রুটগুলি পড়ে দিতে গেলে অনেক সময় লাগবে, কারণ অনেক লম্বা লিস্ট এটা। তবে এটা আমার কাছ থেকে দেখে নিতে পারেন।

**কলিকাতা মহানগরীর পয়ঃপ্রণালী সংস্কার**

* ৮৬৩।(অনুমোদিত প্রশ্ন নং *৩৭৯।) **শ্রী প্রবোধচন্দ্র সিনহা ঃ** স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কলিকাতা মহানগরীর পয়ঃপ্রণালী সংস্কারের জন্য কোনও বিদেশি বিশেষজ্ঞের সাহায্য চাওয়া হয়েছে কি;

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, কোন বিদেশিদের সাহায্য চাওয়া হয়েছে; এবং

(গ) উক্ত পয়ঃপ্রণালী সংস্কারের কোনও প্রকল্প তৈরি হয়েছে কি;

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ**

(ক) হ্যাঁ।

(খ) ওয়াটার রিসার্চ সেন্টার সুইডেন যুক্ত রাজ্য (Water Reseach Centre Swiden U.K.)

(গ) না। বিষয়টি এখনও বিবেচনাধীন।

**শ্রী প্রবোধচন্দ্র সিনহা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি, কলকাতা মহানগরীর প্রয়ঃপ্রণালী সংস্কারের ক্ষেত্রে কি কি বাধা সবচেয়ে বড় হয়ে দেখা দিয়েছে?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** বাধা কিছু নেই। কথা হল, একশ বছরের পুরানো পয়ঃপ্রণালী এটা, সেইজন্য আমি বলেছিলাম, এটা পরীক্ষা-নিরীক্ষা দরকার। তাছাড়া প্রতিনিয়ত এই পয়ঃপ্রণালীতে যে কেবল পলিমাটি জমছে তাই নয়, বিভিন্ন সময়ে এর বিভিন্ন অংশ ভেঙ্গে পড়ছে। তাই এর দিকে পূর্ণাঙ্গ দৃষ্টি দেওয়া প্রয়োজন। আপনি জানেন যে, আজকে কলকাতার

মেয়র এবং বিরোধীদলের সদস্যদের প্রধানমন্ত্রীর সাথে একটি অ্যাপয়েন্টমেন্ট ছিল, কিন্তু প্রধানমন্ত্রী শেষ সময়ে সেটা বাতিল করে দিয়েছেন। তারা এটা সংস্কারের জন্য প্রথম পর্যায়ে ৩৪৭ কোটি টাকা চেয়েছেন এবং দ্বিতীয় পর্যায়ের জন্য ২০১ কোটি টাকা চেয়েছেন। আজকে এই পয়ঃপ্রণালী সংস্কারের কাজটা যদি গুরুত্ব দিয়ে ব্যাপকভাবে হাতে নেওয়া না যায় তাহলে এটা সংস্কার করা সম্ভব হবে না।

**শ্রী প্রবোধচন্দ্র সিন্‌হা :** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে প্রকল্প তৈরি হয় নি, সারভে চলছে। আমি জানতে চাই এই প্রকল্পগুলির কাজ শেষ হবার কোনও সময় সীমা নির্ধারণ করা হয়েছে কি?

**শ্রী প্রশান্তকুমার শূর :** প্রকল্প অনেকগুলি তৈরি হয়েছে যার ভিত্তিতে পৌরসভার পক্ষ থেকে কলিকাতা পৌরসভার মেয়র এবং বিরোধীদলের নেতার যাবার কথা ছিল। তারা স্কীম তৈরি করে যাচ্ছে। আজকে তারা যেতে পারছেন না, পরবর্তীকালে কোনও এক সময়ে তারা সেটা প্রধানমন্ত্রীর কাছে উত্থাপন করবেন।

**শ্রী প্রবোধ পুরকায়েত :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, আপনি যে বিদেশি বিশেষজ্ঞদের সাহায্য চেয়েছেন এই ব্যাপারে তারা কি কাজ শুরু করেছেন? যদি কাজ শুরু করে থাকেন তাহলে সেই কাজে গুরুত্ব দিয়েছেন কিনা?

**শ্রী প্রশান্তকুমার শূর :** কাজ এখনও শুরু হয়নি। তাদের সাথে এখনও পর্যন্ত পরিষ্কার কোনও রকমের সিদ্ধান্ত নেওয়া যায় নি। তবে এই ব্যাপারে আলাপ আলোচনা চলছে, তাদের হাতে এখনও কিছু দেওয়া হয়নি। কাজ দেওয়া হলে নিশ্চয়ই তারা কাজ শুরু করবে। চূড়ান্ত কোনও সিদ্ধান্ত এখনও পর্যন্ত নেওয়া হয় নি।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, কলিকাতা ভূগর্ভের মাটি বসে যাওয়ার জন্য এবং পয়ঃপ্রণালী পুরানো হয়ে যাওয়ার জন্যই কি এটা বিপর্যস্ত হচ্ছে?

**শ্রী প্রশান্তকুমার শূর :** এই রকম কোনও বিষয় নেই।

**শ্রী অনুপকুমার চন্দ্র :** মাননীয় মন্ত্রী মহাশয় নিশ্চয়ই জানেন যে কলিকাতা মহানগরীর পয়ঃপ্রণালীর জল কলিকাতার কয়েকটি খালে ঘুরে গিয়ে পড়ছে এবং এর ফলে কলিকাতার আবহাওয়া এবং পরিবেশ দূষিত হচ্ছে। এই পদ্ধতি বন্ধ করার জন্য আপনি কিছু চিন্তা করছেন কি?

**শ্রী প্রশান্তকুমার শূর :** আপনি জানেন যে গঙ্গা অ্যাকশন প্ল্যান তৈরি হয়েছে এবং ২৫০ কোটি টাকার মধ্যে আমাদের পশ্চিমবাংলায় প্রায় ১২০ কোটি টাকা ব্যয় হবে। সেই জন্য আমরা কলিকাতা শহরের এবং গঙ্গার আশে-পাশে যত পৌরসভা আছে সেই পৌরসভা গুলির পয়ঃপ্রণালীর যে ময়লা জল সেটা বিশুদ্ধি করণের জন্য পরিশোধনের জন্য ট্রিটমেন্ট প্ল্যান্ট এবং সুইচ লাইন বসাবার ব্যবস্থা করছি।

### সরকারি বাসে ভরতুকি প্রদান

* ৮৬৪।(অনুমোদিত প্রশ্ন নং *৭৩৮।) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস :** পরিবহন বিভাগের

মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, চলতি আর্থিক বছরে (১৯৮৫-৮৬ সালের ২৮এ ফেব্রুয়ারি পর্যন্ত) সরকারি বাসে (কলিকাতা, দুর্গাপুর এবং উত্তরবঙ্গ) ভরতুকির পরিমাণ কত?

**শ্রী রবীন মুখার্জি :**

কলিকাতা রাষ্ট্রীয় পরিবহন সংস্থা টাঃ ১৩,২০,২৮,০০০.০০

উত্তরবঙ্গ রাষ্ট্রীয় পরিবহন সংস্থা টাঃ ৪,৩৩,৫৩,৪০০.০০

দুর্গাপুর রাষ্ট্রীয় পরিবহন সংস্থা টাঃ ১,৫৮,৭০,২৭৪.০০

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস :** মাননীয় মন্ত্রী মহাশয় স্টেট বাসের যে রিপোর্ট দিলেন তাতে সি. এস. টি. সি, ডি.এস.টি.সি. এবং ডি. এস. টি. সিতে ক্রমাগত ভুর্তকির পরিমাণ বেড়ে যাচ্ছে। এটা বেড়ে যাবার ফলে আপনি কি এই ধরনের কোনও সিদ্ধান্ত গ্রহণ করেছেন যে দূরপাল্লার বাসের ক্ষেত্রে বেসরকারি মালিকানায় বাস চালাবার ব্যবস্থা করবেন?

**শ্রী রবীন মুখার্জি :** আমাদের সব সময় চেষ্টা থাকছে যে কত পরিমাণ আমরা সরকারি বাস দিতে পারি।

[1-50 — 2-00 P. M.]

**শ্রী প্রবোধ পুরকায়েত :** রাষ্ট্রীয় পরিবহনের ক্ষেত্রে মাননীয় মন্ত্রী মহাশয় যে টাকার হিসাব এখানে দিলেন তাতে আমরা দেখছি ভরতুকির পরিমাণ বছরে বছরে ক্রমশ বাড়ছে। এই ভরতুকির পরিমাণ যাতে কম করা যায়, সে ব্যাপারে আপনার কি কোনও পরিকল্পনা আছে?

**শ্রী রবীন মুখার্জি :** আপনারা সবাই মিলে যদি সিদ্ধান্ত নিতে পারেন যে শ্রমিকদের মাইনে, ডি.এ. বাড়ানো হবে না, ফুয়েলের দাম বাড়ানো হবে না তাহলে একটা স্থিতিশীলতা আসতে পারে এবং তাহলেই কামবার ব্যবস্থা করার ব্যবস্থা করতে পারি। বছরে বছরে জিনিসপত্রের দাম যেভাবে বাড়ছে তাতে এটা কমবে কি করে?

**Dr. Zainal Abedin :** Will the Hon'ble Minister for Transport be pleased to state whether the transport authorities have implemented the recommendations of the Eighth Finance Commission with regard to the State Transport system?

**Shri Rabin Mukherjee :** What is that Commission, and what is about the report?

**Mr. Zainal Abedin :** You must have received the report. I like to know from you in regard to bringing down the subsidy.

**Shri Rabin Mukherjee :** There has been no recommendation to bring down the subsidy, and there is no way out.

**Dr. Zainal Abedin :** Let the copy be brought here. There are

specific recommendations of the Eighth Finance Commission on the transport system of the State. I see that the Hon'ble Minister is in darkness about this, as to what are the recommendation. I want to know whether the recommendations have been implemented or not.

**Mr. Speaker :** Dr. Zainal Abedin, if the recommendations of the Eighth Finance Commission have been laid in the Lok Sabha then it is a public document, you know the contents. So, you need not have asked question on that.

### শস্য বিমা

* ৮৬৫।(অনুমোদিত প্রশ্ন নং *৪৭০।) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ :** কৃষি বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে মোট কয়টি ব্লকে শস্য বিমা চালু হয়েছে ; এবং

(খ) কেন্দ্রীয় সরকার উক্ত প্রকল্পে আর্থিক সাহায্য করতে রাজি হয়েছে কি?

**শ্রী কমলকান্তি গুহ :**

(ক) পশ্চিমবঙ্গে ১৯৮৫-৮৬ সালে আমন ধানের ক্ষেত্রে ২৪১টি থানা, বোরোধানের ক্ষেত্রে ১০৫টি থানা, গমের ক্ষেত্রে ১১৬টি থানা, তৈলবীজের ক্ষেত্রে ২১টি মহকুমা এবং ডাল শস্যের ক্ষেত্রে ৪টি জেলাকে শস্য-বিমা প্রকল্পের আওতায় আনা হয়েছে।

(খ) হ্যাঁ।

**শ্রী সুশান্ত ঘোষ :** আগামী আর্থিক বছরে যে যে ব্লকগুলিতে শস্যবিমা প্রকল্পে আনা হবে, সেই ব্লকগুলি নির্দিষ্ট করণের পদ্ধতি কি মাননীয় মন্ত্রী মহাশয় বলতে পারেন?

**শ্রী কমলকান্তি গুহ :** পদ্ধতিটি হচ্ছে এই রকম যে, কেন্দ্রীয় সরকার, ইনস্যুরেন্স কোম্পানি এবং রাজ্য সরকার মিলিত ভাবে ব্লকগুলি ঠিক করেন।

**শ্রী সুশান্ত ঘোষ :** নির্দিষ্ট মৌজায় কত পরিমাণ ফসল ক্ষতি হলে শস্যবিমার আওতায় আনা যাবে, এ ব্যাপারে গাইড লাইন কি আছে তা বলতে পারেন?

**শ্রী কমলকান্তি গুহ :** মৌজা হিসাবে ধরা হচ্ছে না। নিয়মটা হচ্ছে এই রকম ধানের ক্ষেত্রে থানা, বোরো ধানের ক্ষেত্রে থানা, গমের ক্ষেত্রে থানা, তৈলবীজের ক্ষেত্রে মহকুমা এবং ডাল শস্যের ক্ষেত্রে জেলা ধরা আছে। আমরা রাজ্য সরকারের পক্ষ থেকে কেন্দ্রীয় সরকারের কাছে আবেদন জানিয়ে আসছি মৌজাকে এর মধ্যে ধরার জন্য।

**শ্রী সেখ ইমাজুদ্দিন :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, পশ্চিমবঙ্গের সমস্ত ব্লকগুলিকে শস্যবিমার আওতায় আনা যাবে?

**শ্রী কমলকান্তি গুহ :** গোটা রাজ্যকে শস্যবিমার আওতায় আনার জন্য আমরা কেন্দ্রীয় সরকারের কাছে বলে আসছি, সে ক্ষেত্রে মৌজাকে একটা ইউনিট হিসাবে ধরা যাবে। কিন্তু কেন্দ্রীয় সরকার আমাদের এই সুপারিশ কোনও সময়েই মানছেন না। সুতরাং গোটা রাজ্যকে

কতদিনে শস্যবিমার আওতায় আনা যাবে সে বিষয়ে এখনই বলা সম্ভব নয়।

**শ্রী সাধন চট্টোপাধ্যায় :** মাননীয় মন্ত্রী মহাশয় আমন ধানের ক্ষেত্রে শস্যবিমা কতগুলি থানায় চালু আছে তা বললেন। আমার প্রশ্ন হচ্ছে, আউস ধানের ক্ষেত্রে এই রকম কতগুলি থানায় শস্যবিমা চালু আছে তা বলবেন কি?

**শ্রী কমলকান্তি গুহ :** আমাদের এই পশ্চিমবঙ্গে যখন এই শস্যবিমা চালু করে তখন শুধু আউস ধান ধরা হত কিন্তু কেন্দ্রীয় সরকার নিয়ন্ত্রণে আনার পরে আমন ধান, বোরো ধান, গম, ডাল, তৈলবীজ প্রভৃতি শস্য বিমার আওতায় পড়েছে।

**ডাঃ মানস ভুঁইয়া :** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি, শস্য বিমা আরও মৌজায় পাওয়ার ব্যাপারে আপনারা আবেদন করেছেন কিন্তু একটি প্রশ্ন রাখতে চাই যে সমস্ত বিমার ক্ষেত্রে সাধারণ নিয়ম অনুযায়ী যে বিমা করে সে একটি সময় পরে টাকা ফেরত পায়, সেই রকম শস্য বিমার ক্ষেত্রে গরিব চাষীরা ব্যাঙ্কের লোন পায়, সেই লোন পার্টে ৩ পারসেন্ট ধরা থাকে। তার দেড় পারসেন্ট শেয়ার থাকে রাজ্য সরকারের এবং দেড় পারসেন্ট শেয়ার পায় চাষী নিজে। ব্লক অনুযায়ী বা মৌজা অনুযায়ী যে চাষীর এখনও শস্যের কোনও ক্ষতি হয় নি সে লোন পার্টের টাকা থেকে ফেরত পাবে কি, এইরকম কোনও পদ্ধতি আপনার আছে কি?

**শ্রী কমলকান্তি গুহ :** এইগুলো অ্যাকসিডেন্টের ক্ষেত্রে হয়, মানুষ এমনি বিমা করে, ফায়ার ইনস্যুরেন্স করেন। তবে আগুন যদি না লাগে বা অ্যাকসিডেন্ট না হলে টাকা ফেরত পায় না এগুলো সেই ধরনের টাকা ফেরত পাবার কোনা প্রশ্ন নেই।

**শ্রী [illegible]ণ রায় :** মুর্শিদাবাদ জেলায় কোথাও কোথাও শস্য বিমা চালু আছে কিনা বলবেন কি?

**শ্রী কমলকান্তি গুহ :** আপনি পরবর্তীকালে নোটিশ দেবেন উত্তর দেব।

## বেহালা থেকে জোকা পর্যন্ত ট্রাম লাইন সম্প্রসারণ

* ৮৬৬।(অনুমোদিত প্রশ্ন নং *১৬০৬।) **শ্রী নিরঞ্জন মুখার্জি :** পরিবহন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বেহালা থেকে জোকা পর্যন্ত ট্রাম লাইন সম্প্রসারণের কাজ বর্তমানে কোন পর্যায়ে আছে ;

(খ) কতদিনের মধ্যে এ কাজ সম্পূর্ণ হবে বলে আশা করা যায় ; এবং

(গ) এর জন্য কত খরচ হতে পারে?

**শ্রী রবীন মুখার্জি :**

(ক) বিভাগীয় শ্রমিক দ্বারা লাইন পাতার কাজ আরম্ভ হয়েছে। শিমুলতলা সা[illegible] কাজও শুরু হয়েছে। এছাড়াও লাইন পাতার কাজ ও আরেকটি সাবস্টেশন ও ডিপো নির্মাণের কাজের জন্য টেন্ডার করা হচ্ছে।

(খ) ডিপো নির্মাণের কাজ শেষ হতে ১৯৮৭ সালের ডিসেম্বর হলেও লাইন পেতে একটি সাব-স্টেশনের সাহায্যে ১৯৮৭ সালের জানুয়ারির মাঝামাঝি ট্রাম চালানোর চেষ্টা করা হচ্ছে।

**শ্রী নিরঞ্জন মুখার্জি :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই কাজগুলি করতে কোনও রাজনৈতিক দল বাধার সৃষ্টি করছে কিনা?

**শ্রী রবীন মুখার্জি :** বাধা তো আসবেই, নানাভাবে বাধা থাকে সব সময়ে, সেই বাধা সরিয়ে ফেলতে হবে।

**নবপল্লী, নপাড়া এবং রামকৃষ্ণপুরকে লইয়া নতুন পৌর এলাকা গঠন**

*** ৮৬৭।**(অনুমোদিত প্রশ্ন নং *১৩৬৪।) **শ্রী সরল দেব :** স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) নবপল্লী, নপাড়া এবং রামকৃষ্ণপুরকে লইয়া নতুন পৌর এলাকা গঠনের কোনও পরিকল্পনা রাজ্য সরকারের আছে কি ; এবং

(খ) থাকিলে, কবে নাগাদ উক্ত পরিকল্পনা বাস্তবায়িত হইবে বলিয়া আশা করা যায়?

**শ্রী প্রশান্তকুমার শূর :**

(ক) ২৪-পরগনা জেলার নপাড়া গ্রাম পঞ্চায়েত, উত্তর নবপল্লী গ্রাম পঞ্চায়েত, দক্ষিণ নবপল্লী গ্রাম পঞ্চায়েত, খিলকাপুর গ্রাম পঞ্চায়েতের অন্তর্গত পাল-পাকুড়িয়া ও রামকৃষ্ণপুর মৌজা এবং ইছাপুর নীলগঞ্জ পঞ্চায়েতের এলাকা সমন্বয়ে একটি পৃথক মিউনিসিপ্যালিটি গঠন করার প্রস্তাব ২৪-পরগনার জেলা শাসক রাজ্য সরকারের স্থানীয় শাসন ও নগর উন্নয়ন দপ্তরে পেশ করেন। যেহেতু প্রস্তাবিত পৌর এলাকা বারাসাত পৌরসভা ও প্রস্তাবিত মধ্যমগ্রাম মিউনিসিপ্যালিটি এলাকা সংলগ্ন সেহেতু পূর্বোক্ত পৌর এলাকাকে বারাসাত মিউনিসিপ্যালিটির সহিত অথবা প্রস্তাবিত মধ্যমগ্রাম মিউনিসিপ্যালিটির সহিত যুক্ত করা যায় কিনা সে সম্পর্কে জেলা শাসকের মতামত চাওয়া হয়েছে। জেলা শাসকের প্রতিবেদন এখনও স্থানীয় স্বায়ত্ব শাসন দপ্তরে পাওয়া যায় নি। উক্ত প্রতিবেদন পাওয়ার পর যথাযথ ব্যবস্থা গ্রহণ করা হবে।

(খ) সঠিক তারিখ এখন বলা সম্ভব নয়।

[2-00 — 2-20 P. M.]

**শ্রী সরল দেব :** কিছু দিন আগে (৬ মাস আগে) আমাদের এখান থেকে জেলা শাসকের পক্ষ থেকে প্রস্তাবিত মিউনিসিপ্যালিটির সম্পর্কে বিস্তারিত রিপোর্ট আপনার দপ্তরে পাঠানো হয়েছে কি? এই ব্যাপারে আপনি কি কোনও তথ্য সংগ্রহ করেছেন?

**শ্রী প্রশান্ত কুমার শূর :** সরলবাবু, আপনি জানেন নিশ্চয় যে, জেলা পরিষদের সদস্য প্রদীপ চক্রবর্তী এবং আপনি দুইজনে মিলে কতকগুলি প্রস্তাব করেছেন। আমাদের কাছে

সমস্যা হল এই মধ্যমগ্রাম একটি পৌরসভা করা হয়েছে এবং তার সাথে আর একটি পৌরসভাকে নতুন করে করা হয়েছে। আমাদের এখন চিন্তা করতে হবে যে এটাকে বারাসাতের সাথে দেব না মধ্যমগ্রামের সাথে দেব। এখন মধ্যমগ্রামের সাথে যদি দিতে হয় তাহলে এলাকাগুলিকে সংশ্লিষ্ট করে পৌরসভা গড়তে হয় এবং আমাদের মতামত হল যে, মধ্যমগ্রামের সাথে দিলে আর্থিক দায়িত্ব এসে পড়ে, তাই এই ব্যাপারে আমরা জেলা শাসকের কাছ থেকে মতামত চেয়ে পাঠিয়েছি।

**শ্রী সরল দেব :** মধ্যমগ্রাম মিউনিসিপ্যালিটি কবে নাগাদ বাস্তবায়িত হবে জানাবেন কি?

**শ্রী প্রশান্ত কুমার শূর :** আমি তো বললাম, আপনারা যদি ঐ প্রস্তাব এখন তুলে নেন যেটা উত্থাপন করেছেন, তাহলে এক্ষুণি বলতে পারি—যদি বলেন সেটাকে নিয়ে কি করা হবে? আমরা মনে করি আলাদা পৌরসভা করে এটাকে বারাসাতের সাথে নতুন গ্রামের সাথে যুক্ত করা দরকার তবে এটাকে যদি বাদ দিয়ে দেন তাহলে আমরা এটাকে মধ্যমগ্রামের সাথে যুক্ত করতে পারি।

## Starred Questions
## (to which written answers were laid on the Table)

### কলকাতা শহরে অটো ট্যাক্সি চলাচল

*** ৮৬৮।** (অনুমোদিত প্রশ্ন নং *২২২২।) **শ্রী হাবিব মোস্তাফা :** পরিবহন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কলকাতা শহরে বর্তমানে কয়টি অটো ট্যাক্সি চলাচল করে ; এবং

(খ) উক্ত সংখ্যা বৃদ্ধি করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) কলকাতা শহরে বর্তমানে (৩১-৩-৮৬ তারিখ পর্যন্ত) ছয়শত নয়টি (৬০৯) অটো-রিক্সা চলাচল করে।

(খ) হ্যাঁ।

### দক্ষিণ চব্বিশ পরগনা ক্যানিং শহরে রাধারানি দেবি জাতীয় কৃষি মহাবিদ্যালয়

*** ৮৬৯।** (অনুমোদিত প্রশ্ন নং *১৬১৯।) **শ্রী সুভাষ নস্কর :** কৃষি বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, দক্ষিণ চব্বিশপরগনা জেলায় ক্যানিং শহরে "রাধারানী দেবী জাতীয় কৃষি মহাবিদ্যালয়" নামক একটি প্রতিষ্ঠানে পঠনপাঠনের কাজ চলছে;

(খ) সত্য হলে, প্রতিষ্ঠানটি অনুমোদিত কিনা ; এবং

(গ) কোন বি[illegible]র অন্তর্ভুক্ত?

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) না। তবে, ক্যানিং রেলওয়ে স্টেশনের নিকট গত ১৯৮৫ সালে 'রাধারানি দেবি ন্যাশনাল কলেজ' প্রতিষ্ঠিত হয়েছে এবং সেখানে কৃষিসহ বিভিন্ন বিষয়ে পঠন-পাঠন চলছে।

(খ) বিশ্ব উন্নয়ন সংসদ, পিতাম্বর ভবন, ইসমাইলকে (মিছাপুর), পশ্চিমবঙ্গ কর্তৃক গত ২১শে অক্টোবর, ১৯৮৫তে অনুমোদিত হয়েছে। উক্ত সংসদ রেজিস্ট্রার অফ ফার্মস, সোসাইটিস, নন ট্রেডিং কর্পোরেশন, কলিকাতা, পশ্চিমবঙ্গ কর্তৃক রেজিস্ট্রিকৃত।

(গ) মৈথিলী বিশ্ববিদ্যালয়, সংকটমোচন ধাম, দ্বারভাঙ্গা কর্তৃক অনুমোদিত।

### কলকাতা-পলাশীপাড়া রুটে স্টেট বাস বৃদ্ধির প্রস্তাব

* ৮৭০। (অনুমোদিত প্রশ্ন নং *২২৫০।) **শ্রী মাধবেন্দু মোহান্ত :** পরিবহন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, নদীয়া জেলায় কলকাতা-পলাশীপাড়া রুটে স্টেট বাসের সংখ্যা বৃদ্ধির কোনও প্রস্তাব সরকারের আছে কিনা?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

বর্তমানে নাই।

### বেলঘরিয়া-ব্যান্ড স্ট্যান্ড বাসরুট চালু করার প্রস্তাব

* ৮৭১। (অনুমোদিত প্রশ্ন নং *২৩৫২।) **শ্রী গোপালকৃষ্ণ ভট্টাচার্য :** পরিবহন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বেলঘরিয়া থেকে বেলঘরিয়া রেল স্টেশনের পূর্ব দিকে এম বি রোড দিয়ে ব্যান্ড স্ট্যান্ড পর্যন্ত কোনও বাস বা মিনিবাস রুট চালু করার কোনও প্রস্তাব সরকারের আছে কি ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, কবে ঐ রুটে বাস বা মিনিবাস চালু করা হবে?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) আপাতত কোনও প্রস্তাব নাই।

(খ) প্রশ্নই ওঠে না।

## ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** To-day I have received one notice of Adjournment Motion from Shri Kashinath Mishra on the subject of alleged forcible occupation of forest land of Matha Range in Purulia district.

The motion does not call for adjournment of the business of the House. Moreover, the member may call the attention of the concerned

Minister through Calling Attention, Mention, etc. He may also raise the matter during discussion on the Apropriation Bill which is coming up before the House on 5.5.86.

I, therefore, withhold my consent to the motion. The member may, however, read out the text of his motion as amended.

**শ্রী কাশীনাথ মিশ্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার প্রস্তাব হল জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তার কাজ মুলতুবি রাখছেন। বিষয়টি হল মাঠারেঞ্জে ১৭ হাজার ৭৯৯ হেক্টর জমি নিয়ে পুরুলিয়া জেলায় বনভূমি বিঘের পর বিঘে জমি বন কেটে দখল হয়ে যাওয়ার ফলে বনাঞ্চল শেষ হতে বসেছে। জমি দখলের হিড়িক পড়ে যাওয়াতে বন বিভাগের অফিসার ও কর্মীরা উদ্বিগ্ন এবং প্রাণের ভয়ে বাধা দিতে পারছেন না। বন বিভাগের এই বিস্তীর্ণ বনাঞ্চল শাল, সেগুন, সমস্ত গাছই শাসক দলের অধিবাসী ও কাডাররা প্রকাশ্য দিবালোকে বে-আইনিভাবে কেটে নিচ্ছে।

## CALLING ATTENTION TO MATTERS OF URGENT PUBLIC IMPORTANCE

**Mr. Speaker :** I have received three notices of Calling Attention, namely 1) Agitation of the employees of Calcutta University in the Chamber of Vice-Chancellor by Shri Sk. Imajuddin and Shri Kashinath Mishra. 2) Reported dog bite on a female patient at Midnapur Sadar Hospital by Shri Satyapada Bhattacharyya and Shri Shri Mohammad. 3) Reported bomb blast resulting death of one and injury to several other in Narkeldanga North Road in Calcutta by Shri Anil Mukherjee.

I have selected the notice of Shri Sk. Imajuddin and Shri Kashinath Mishra on the subject of Agitation of the employees of Calcutta University in the Chamber of Vice-Chancellor.

The Minister in charge may please make a statement on the subject to-day, it possible or give a date.

**Shri Patit Paban Pathak :** On the 5th of May, 1986.

**Mr. Speaker :** I call upon the Minister of State-in-charge of Health and Family Welfare Department to make a statement on the subject of alleged attack on doctors, nurses and health workers by anti-socials at Banpur Hospital on the 24th April, 1986 (attention called by Shri Sk. Imajuddin and Dr. Manas Bhunia on 25th April, 1986)

**ডাঃ অম্বরীশ মুখার্জি :** গত ২৩শে এপ্রিল, ১৯৮৬ রাত্রি ১২-১৫ মিঃ এ যাদবপুর সুভাষপল্লীর জনৈক প্রীতি চক্রবর্তী (যার বয়স আনুমানিক ২২ বৎসর) বাঙ্গুর হাসপাতালে ভর্তি হন। তিনি বিষপান করে থাকতে পারেন, এরূপ সন্দেহ করা হয়। হাসপাতালে আসার

সঙ্গে সঙ্গেই এমারজেন্সিতে চিকিৎসা শুরু হয় এবং তাঁর হাসাপাতালের দ্বিতলে একটি ওয়ার্ডে ভর্তি করে চিকিৎসা চলতে থাকে। দুর্ভাগ্যক্রমে ২৪শে এপ্রিল, ১৯৮৬ সকাল ৯টা ২০ মিঃ নাগাদ রোগিনীর মৃত্যু হয়।

অভিযোগ এই যে, ভর্তি হবার সময় থেকেই রোগিনীর আত্মীয়-স্বজন সঙ্গী ও সাঙ্গপাঙ্গরা নানাভাবে চিকিৎসার সময়েও হাসপাতালের কর্মীদের সঙ্গে বিরক্তিকর ব্যবহার করতে শুরু করে এবং রোগীর মৃত্যু হলে উত্তেজিত হয়ে ওঠে চিকিৎসারত ডাক্তার ও হাসপাতালের সুপারিনটেনডেন্টকে প্রহার করে। তাদের সাহায্য মেট্রন, নার্স, জি ডি এ ও অন্যান্য কর্মীবৃন্দ এগিয়ে এলে দুস্কৃতকারীরা তাদেরও লাঞ্ছিত ও প্রহার করে। তারা ভাঙ্গচুর শুরু করলে অন্যান্য কর্মীরা প্রতিরোধে এগিয়ে আসেন, তখন দুস্কৃতকারীরা পালিয়ে যেতে শুরু করে।

হাসপাতালের সুপারিনটেনডেন্ট ঘটনার বিষয়ে যাদবপুর থানায় অভিযোগ করেন ও ভারতীয় দন্ডবিধির ১৪৭/৪৪৭/৩৫৩/৩৫৪/৫০৬ ধারার একটি কেস দায়ের করা হয়। পুলিশি এ ঘটনায় জড়িত বারোজনকে গ্রেপ্তার করেছে এবং আইনানুযায়ী ব্যবস্থা চলছে।

হাসপাতাল এবং সেথায় কর্মরত চিকিৎসক, নার্স ও অন্যান্য কর্মীবৃন্দের নিরাপত্তার জন্য ২৪ ঘণ্টা একটি পুলিশ পিকেট স্থাপন করা হয়েছে।

প্রাথমিক তদন্তে দেখা যায়, হাসপাতালের ঐকান্তিক চেষ্টা সত্ত্বেও রোগিনীর মৃত্যুকে ঘিরে একদল দুবৃত্ত হাসপাতালের শান্তি শৃঙ্খলাই শুধু বিপর্যস্ত করেনি, সেখানে কর্তব্যরত ডাক্তারসহ অন্যান্য কর্মীগণকেও নিগৃহীত করেছে। হাসপাতালে কর্তব্যরত কর্মীবৃন্দ স্বভাবতই ক্ষুব্ধ। আমার বিভাগের দুজন সিনিয়র অফিসার তাদের প্রতিনিধিবৃন্দের সঙ্গে দেখা করেন। আমি পূর্বেই তাদের সঙ্গে দুইবার আলোচনা করেছি এবং জানিয়েছি যে সরকার তাদের এই নিগ্রহে মর্মাহত ও আইনানুযায়ী দুবৃত্তদের বিরুদ্ধে যথাযথ ব্যবস্থা নিতে এবং এরূপ ঘটনার পুনরাবৃত্তি যথাসম্ভব বন্ধ করতে সর্ব্বপ্রকার ব্যবস্থা গ্রহণে বদ্ধপরিকর।

এই মর্মে আমি একটি প্রেস বিজ্ঞপ্তি দিয়েছি। হাসপাতালে স্বাভাবিক কাজকর্ম চলছে। হাসপাতালের নিরাপত্তা ও সুষ্ঠু পরিচালনায় আমি শুভবুদ্ধিসম্পন্ন জনসাধারণের সহায়তা কামনা করি এবং আশা করি, হাসপাতালের রোগীদের চিকিৎসার অনুকূল পরিবেশ রক্ষায় জনগণ আমাদের সর্বতোভাবে সহযোগিতা করবেন।

**Mr. Speaker:** The Statement may be circulated.

## LAYING OF REPORT

### Presentation of Twenty-seventh Report of the Committee on Public Accounts, 1985-86.

**Shri Abdus Sattar:** Sir, I beg to present the Twenty-seventh Report of the Committee on Public accounts, 1985-86 on the Reports of the Comptroller and Auditor General of India for the years 1974-75, 1975-76, 1976-77 and 1977-78 (Civil) relating to the Education (School) Department.

**মিঃ স্পিকার ঃ** অনিলবাবু আপনার প্রিভিলেজ মুভ করুন। জয়নালসাহেব হাউসের মধ্যে নেই?

[2-10 — 2-20 P. M.]

**শ্রী অনিল মুখার্জি ঃ** স্যার, গত ২২শে এপ্রিল, ১৯৮৬ এই হাউসে কোয়েশ্চেন নং ৭৬৪ এবং অনুমোদিত নং ২০২ বিশ্বনাথ চৌধুরি কর্তৃক উত্থাপিত হয়। মাননীয় মন্ত্রী শ্রী কমল গুহ সেইসব প্রশ্নের উত্তর দিচ্ছিলেন। সেই সময় মাননীয় সদস্য শ্রী সুব্রত মুখার্জি এখানে তাকে একটি সাপ্লিমেন্টারি কোয়েশ্চেন করেন এবং মাননীয় মন্ত্রী সেই সাপ্লিমেন্টারি কোয়েশ্চেনের উত্তর দেন। এ বিষয়ে হাউসের প্রোসিডিংস-এ যা রেকর্ড আছে সেটা আমি আপনার কাছে পড়ছি। সুব্রত মুখার্জি যে সাপ্লিমেন্টারি কোয়েশ্চেনটা করেছিলেন সেটা হল বর্তমানে আলু ৩ টাকা কে.জি. আমরা বার বার বলেছিলাম যে প্রোডাকশন হিউজ হয়েছে এবং ডিসট্রেস সেল হয়েছে এবং আলু কোল্ড স্টোরেজে রাখার ব্যবস্থা করুন, এখন পর্যন্ত সেই রকম কোনও ব্যবস্থা করেছেন কিনা বা সরকার থেকে কোনও সাবসিডির ব্যবস্থা করতে পারেন কিনা যাতে আলু সস্তায় পাওয়া যেতে পারে—দি ওনলি সাপ্লিমেন্টারি কোয়েশ্চেন হি হ্যাজ পুট বিফোর দি হাউস। তারপর মাননীয় মন্ত্রী কমল গুহ তার জবাব দেন এবং পরে সুব্রত মুখার্জি উঠলে আপনি তাকে বলেন মিঃ মুখার্জি, প্লিজ টেক ইওর সিট, তখন তিনি বসে যান এবং তারপর কমল গুহ উত্তর দেন। এই হচ্ছে প্রোসিডিংস। আমার কাছে তার কপি আছে, আপনার কাছে সেই প্রোসিডিংসের কপি দিয়েছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, পরের দিন ২৩ তারিখে আমরা অবাক হয়ে গেলাম যে পশ্চিমবঙ্গের তিনটি দৈনিক খবরের কাগজ যা প্রোসিডিংসে রেকর্ড নেই সেটাকে বিকৃত করে সংবাদ পরিবেশন করলেন। হাউসে যে কথা আলোচিত হয়নি, প্রোসিডিংসে যেটা রেকর্ড হয়নি সেটা বিকৃত করে সংবাদ পরিবেশন করলেন। আমি আপনার কাছে তিনটি খবরের কাগজ থেকে পড়ে শোনাচ্ছি। প্রথমে আনন্দবাজার বললেন, সুব্রত বাবুর মুখ দিয়ে বলছেন, উত্তরে সুব্রত বাবু বলেছেন কৃষকদের স্বার্থে নয়, কোল্ড স্টোরেজের মালিকদের স্বার্থে রাজ্য সরকার আলুর দাম কমাচ্ছেন না। একথা প্রোসিডিংসে কোথাও নেই, কিন্তু আনন্দবাজার সেটাকে ফলাও করে লিখলেন, এটাকে ডিসটর্ট করলেন। দ্বিতীয় হচ্ছে আর একটি খবরের কাগজ বর্তমান তারাও লিখলেন যে ঐ সময়ে সুব্রত বাবু হৈচৈ করে উঠে কমল বাবুকে বললেন যে সরষের বেলায় ভর্তুকি দিয়ে দাম দেওয়া হয়েছে, আলুর ক্ষেত্রে তা হবে না কেন? এই রাজ্যের প্রয়োজন মতো আলু না রেখে অন্য রাজ্যকে দিয়েছে এর থেকে বোঝা যায় ডাল মে থোড়া কালা হ্যায়, এইসব কথা লিখলেন যা প্রোসিডিংসের মধ্যে নেই। তৃতীয় হল আর একটি কাগজে যেটা বেরিয়েছে সেটা হল ভারত কথা, সেখানে আরও সাংঘাতিকভাবে লেখা হল—সুব্রত বাবু তর্ক-বিতর্ক করে বললেন ফাটকাবাজিরা আলুর দাম বাড়িয়েছে, কৃষি মন্ত্রী এই দুর্নীতির সঙ্গে যুক্ত। সুব্রত বাবু কৃষি মন্ত্রীকে বললেন আপনাকে ভর্তুকি দিয়ে হিমঘরে আলু রাখতে বলেছিলাম, আপনি তা করেননি, ফাটকাবাজিদের সঙ্গে আপনি হাত মিলিয়ে সরষে বণ্টনের সময় এই কাজ করেছেন, পশ্চিমবঙ্গের জন্য প্রয়োজনীয় আলু রেখে অন্য রাজ্যে আপনার আলু পাঠানো উচিত ছিল। এর সঙ্গে জাতীয় সংহতির সম্পর্ক কোথায়? মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই তিনটি সংবাদপত্র হাউসের যা প্রোসিডিংস ছিল সেই প্রোসিডিংসকে ডিসটর্ট করে পরের দিন প্রকাশিত করল।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, কাউল অ্যান্ড সাকদেরের ২২৫ পাতা দেখুন সেখানে কি বলা আছে—The publication of false or distorted, partial or injurious report of debates or proceedings of the House or its Committees or wilful mis-representation or suppression of speeches of particular members, is an offence of the same character as the publication of libels upon the House, its committees or members ; and the persons who are responsible for such publication are liable to be punished for a breach of privilege or contempt of the House. মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে ২৭শে মার্চ, ১৯৬৭ সালে পার্লামেন্টে স্পিকার ঠিক এই রকমভাবে হিন্দুস্থান টাইমস কাগজের উপর অন দি সেম গ্রাউন্ড একটা রুলিং দিয়েছেন এবং সেখানে against the Hindustan Times, 'he had received notice of a question of privilege from two members against the Hindustan Times on the ground that the report published in its issue of March 24, 1967 was a misrepresentation of the proceedings of the House of the previous day insofar as a statement attributed by the Special Correspondent of the paper to one member cast reflections on one of the signatories to the notice. The Speaker observed that according to the practice he would ask the editor of the paper to state what he had to say before taking up the matter further. "So on March 29, 1967 The Speaker read out to the House the letter of apology received from the Editor of the Hindusthan Times to the fact that publication of the news item was genuine error" স্যার, এখানে যে ঘটনা হয়েছে এবং সেটা যেভাবে রেকর্ডেড হয়েছে তাতে আমি রেকর্ডে দেখতে পাচ্ছি, ডিসটর্টেড, ইনজুরিয়াস্, ইনজুরি টু দি এনটায়ার রিপোর্ট, ফলস্ পাবলিকেশন অ্যান্ড লায়াবেল অ্যান্ড কন্টেম্পট টু দি হাউস ইত্যাদি সব রয়েছে। কাজেই আমি আপনার কাছে আবেদন করছি এটা প্রিভিলেজ কমিটিতে পাঠিয়ে দিন।

**Mr. Speaker :** Dr. Zainal Abedin, I was looking for you. Your friend, Shri Anil Mukherjee has filed a notice of privilege against three newspapers on the ground that they have published certain reports which do not form part of the proceedings and as such they have committed breach of privilege and they should be sent to the Committee of Privileges. Now Mr. Mukherjee, you have filed one notice of privilege against three newspapers. That is correct, is 'not it ?

**Shri Anil Mukherjee :** Yes, I have filed a notice against three newspapers.

**Mr. Speaker :** According to you the offence has been committed by three different newspapers. Three newspapers have committe the offence individually not collectively. So, three newspapers have committed the offence separately. They have committed the offence indfvidually not collectively. So, three notices should be there.

**Shri Anil Mukherjee :** For the same cause of action ? My contention is that what was not recorded in the proceedings, that was published in three newspapers in distorted and false way.

**Mr. Speaker :** Publication is committed by three different newspaper. So you should file three independent notices of privilege—why one, if you want the Chair to take action against them ?

**শ্রী অনিল মুখার্জি :** স্যার, আপনি যদি বলেন ৩টির জন্য ভিন্ন ভিন্নভাবে ৩টি দিতে হবে তাহলে আমি তা দেব, কিন্তু রুলস্-এ কোথাও বলা নেই যে প্রত্যেকটির জন্য সেপারেট অ্যাপ্লিকেশন দিতে হবে।

**Mr. Speaker :** Form elementary provision of law one should not mix up one accused with the other. Offence may be of the same nature but the offence has been committed by three different persons. That is one aspect. There is another aspect on which I will seek clarification from Dr. Zainal Abedin. He will assist me in the matter. Now Mr. Mukherjee, the next question is that supposing there are disturbances in the House, there is commotion in the House and a member has said something which is not recorded because of the commotion. But somebody from the Press gallery may hear it and reports it, what would be the legal position with regard to that ?

**Shri Anil Mukherjee :** Let me say that Shri Subrata Mukherjee has said so. He is not here. If he was present he could have expressed his views.

**Mr. Speaker :** We have not heard him on that.

**Shri Anil Mukherjee :** When Shri Subrata Mukherjee has said, he will say that.

**Mr. Speaker :** Mr. Mukherjee, supposing some disturbances took place, some chaos took place, some commotion took place and all that was said could not be recorded but some parts were heard by the Press. Some parts were heard by you, some parts were heard by me.

[2-20 — 2-30 P.M.]

**Shri Anil Mukherjee :** Mr. Speaker : Sir, I want to place before you that I distinctly remember that from the Chair you ordered the Member concerned to take his seat and further you directed not to record anything. For making certain allegations by any individual Member certain rules are there. Sir, you have followed the correct procedure and you did not allow him to speak further and that was not recorded also. So, if something is not recorded in the proceedings, if

some matter is not recorded in the proceeding, that cannot be published in the Press. But it has been meant for the consumption of the Press. If the Chair did not allow something to be recorded in the proceedings how could that be published in the newspapers. From the paper, it is seen that you have asked him to take his seat and he has taken his seat. But even after that if the Member says, 'I have said such and such things'—that cannot be the proceedings of the House.

**Mr. Speaker :** Mr. Mukherjee, you could not get my question. I have given direction many times but the Members do not listen to what I say. They continue shouting in their garrulous way. Supposing that day some commotion took place, some din took place and some noise took place and inspite of my telling the Member to sit down he kept on shouting and howling and doing something like that and may be some part of his speech might have been heard from the Press Box though that was not on record because of the disturbances. Under such a situation if the Press reports then what happens.

**শ্রী অনিল মুখার্জ্জ :** স্যার, আপনি যেটা বলছেন যে গোলমাল তাহলে সেটা টেপ থেকে দেখা যাবে—আপনি টেপ থেকে দেখতে পারেন যে উনি বলেছেন কিনা। আপনি ডিবেট যদি অ্যালাউ করেন তাহলে প্রসিডিংসে সেটা রেকর্ড হবে। এবং আপনি যদি ডিবেট ডিস অ্যালাউ করেন তাহলে প্রসিডিংসে সেটা রেকর্ড হবে না। আজকে যে জিনিস প্রসিডিংসে রেকর্ড হয় নি সেটা আউট সাইডে পাবলিশ হয় কি করে? কখনই বাইরে পাবলিশ হতে পারে না। স্যার, what is the proceedings of the House এ সম্বন্ধে কাউল অ্যান্ড সাকদের যা লিখেছেন—এখানে রুলিং আছে—সেটা অনলি ইন দি কেস.....।

**Mr. Speaker :** Mr. Mukherjee, that ruling relates to the case of misreporting and wrong reporting. I am entirely in agreement with that, I am not against that. If there is misreporting or wrong reporting then definitely the question of privelege can arise. I do not rule that aspect out. But my question is specific and is entirely on a different aspect. If a Member has said something in the midst of noises, in the midst of a din or in the midst of a chaos and if that is heard by the Press and if the Press reports it then what will happen?

**Shri Anil Mukherjee :** If it is not recorded in the Proceedings it cannot be published. Even if it is audible but not recorded in the proceedings of the House—that cannot be a part of the proceedings and the Press has no right to publish that. Let them show the ruling, the law. They must abide by the Rules of the House and the Rules of the Lok Sabha. Sir, they must be guided by the rules otherwise if anything and everything which are outside the proceedings of the House are published in the newspaper that will violate the rules. where is the rule, Sir ?

**Mr. Speaker :** I have heard you, Mr. Mukherjee. Now, Dr. Zainal Abedin, you enlighten me on certain points. There are three different newspapers which have published certain reports on the same subject. Now, supposing three of them have violated rules of certain offences of privilege, will one application for privilege is maintainable or three separate applications have to be filed?

**Dr. Zainal Abedin :** If three persons have committed three offences not with the common intention and not forming a group then in my humble opinion, Sir, it will be necesary that for each newspaper separate notice of privilege should be filed. This is my first contention. On the other part, Mr. Mukherjee has rightly observed, what happened here does not always form part of record or in the tape, it is not always recorded. So you are fully competent to take cognizance if you think that there is a prima facie case in it. But at the same time the aspects of newspapers are various. We expect from the newspaper that they will make correct reporting. There is a scope for the newspapers for their interpretation. There is another aspect, they can make their own comments, but certainly not derogating the prestige or decorum of the House. With regard to the question—possibly I was not present on the day—I think, what happened here, if any variation is found in the reporting of the newspapers, it is not sufficient ground to constitute the breach of privilege.

**শ্রী দেবরঞ্জন সেন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি অবজারভেসন করলেন যে, ৩টি স্পেসিফিক অ্যাপ্লিকেশন করা উচিত ছিল। এই ব্যাপারে আমি যতদূর জানি তাতে বলতে পারি আমাদের রুলসে সেই রকম কিছু নেই এবং অফিসও বোধ হয় সেই রকম কোনও ত্রুটি ধরে দেন নি, যার জন্য মাননীয় সদস্য অনিলবাবু এই ভাবে অ্যাপ্লিকেশন জমা দিয়েছেন। দ্বিতীয় কথা হচ্ছে, এখানে যদি কোনও মাননীয় সদস্য ননসেন্স বলেন 'If he speaks any nonsence but if it is not recorded in the tape, can it be justified that the newspapers take the advantage of that and publish the news in the next morning's newspapers ?

**Mr. Speaker :** If some member throws shoes and this is reported in the newspapers but is not recorded in the tape or in the proceedings, where is that record? How will that be reported?

**Shri Deb Ranjan Sen :** Sir, by that way we will give a very long rope to the newspapers. If the Honourable Speaker takes this particular view then the Press people will get a long rope.

**Mr. Speaker :** I am not taking any view , I am asking certain clarifications. I have not as yet passed any ruling because a case has come before me that certain chaos took place and it created disturbances.

[ 29th April, 1986 ]

I know certain disturbances did take place that is clear in my mind, I remember it. But I do not remember what was said but certain disturbance took place. Now this case has come before me. My question is supposing in case some member has heard something and it is reported in the newspaper then?

**Shri Deb Ranjan Sen :** I have got one submission. If the Honourable member has not spoken such things or he has not spoken such things on that particular day, can the newspapers take the advantage and publish in any form by manufacturing it in their own ways?

**Mr. Speaker :** We have to hear the members concerned and see whether he admits or denies the statement as attributed to him. If he denies it, the matter ends over there. Then we can see what the press has reported. If he admits, "Yes I have said." Then the records will be expunged. There is no other way out than that. Now Mr. Mannan to speak.

**শ্রী আব্দুল মান্নান :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই প্রিভিলেজ মোশনকে কেন্দ্র করে আপনি যে পয়েন্টগুলি তুলেছেন তা খুবই যুক্তিসংগত। আমরা যদি কেউ অঙ্গ-ভঙ্গি করি—

**মিঃ স্পিকার :** যাক্, আমি যুক্তি সঙ্গত কিছু বলি, এটা স্বীকার করলেন, শুনে ভাল লাগল।

**শ্রী আব্দুল মান্নান :** স্যার, মাননীয় সদস্য অনিলবাবু যে প্রিভিলেজ মোশন তুলেছেন এটা যদি আপনি অ্যাকসেপ্ট করেন, আজকে কাগজে দেখলাম কালকে এখানে খুব হাসাহাসি হয়েছে এমন সব বর্ণনা করেছেন, উপভোগ করেছেন, কাগজে বেরিয়েছে, তাতে এটা আমাদের খুব অপমানজনক মনে হয়েছে। অনিলবাবু শুধু কতকগুলি সংবাদপত্রে নিজের নাম বের করার জন্যই এই মোশন এনেছেন। আমার অনুরোধ আপনি এটাকে ইমিডিয়েটলি রিজেক্ট করে দিন।

**শ্রী [illegible] রায় :** স্যার, আমার একটি ছোট্ট সাবমিশন আছে। আপনি বললেন আমাদের রিপোর্টাররা যখন গন্ডগোল হয় তখন শুনতে পান না। কিন্তু আমার বক্তব্য হচ্ছে এরা শুনতে পেলেন না, কিন্তু অতদূরে থেকে প্রেস রিপোর্টাররা শুনতে পেলেন? এদের কানের চেয়ে ওদের কান সেনসেটিভ? আমাদের টেপ রেকর্ড আছে, আপনি সেখান থেকে শুনতে পারেন।

**মিঃ স্পিকার :** সব সময় মেম্বাররা মাইকে বলেন?

**শ্রী [illegible] রায় :** না, স্যার, তা বলেন না।

**মিঃ স্পিকার :** আপনারা তো অনেক সময়ে অনেকগুলি শব্দ মুখ ঘুরিয়ে বলেন।

**শ্রী [illegible] রায় :** মুখ ঘুরিয়ে বললে শুনতে পারেন না। আপনি টেপ রেকর্ডিং-এর সঙ্গে কনসাল্ট করুন, তাহলেই পাওয়া যাবে।

[2-30 — 2-40 P. M.]

**শ্রী নির্মলকুমার বোস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিধাসভায় যে আলোচনা বা কার্য ইত্যাদি হয় তা রিপোর্ট করবার অধিকার সংবাদপত্রের রয়েছে এবং সংবাদপত্র এটা সঠিকভাবে রিপোর্টিং করবেন এই কারণে যে বিধানসভায় আমরা সদস্যারা কি করছি, না করছি সেটা বৃহত্তর জনসমাজের জানবার অধিকার আছে এবং এটা তারা জানাবেন। এখন সংবাদপত্র কিভাবে রিপোর্টিং করছেন এবং তা করতে গিয়ে কি হচ্ছে, না হচ্ছে তা নিয়ে অনেক আলোচনা হয়েছে—কমন্স সভায় হয়েছে, লোকসভায় হয়েছে, আমাদের এখানেও হয়েছে। সংবাদপত্রের রিপোর্টিং-এর ব্যাপারে আমাদের সদস্যদের স্পর্শকাতর হওয়া উচিত নয় কারণ সংবাদপত্রের যে অধিকার সেই অধিকারে আমাদের হস্তক্ষেপ করা উচিত নয়। কিন্তু এখানে যে প্রশ্নটা উঠেছে এবং যাকে অবলম্বন করে মাননীয় সদস্য শ্রী অনিল মুখার্জি মহাশয় অধিকারের প্রশ্ন এনেছেন সেটা হচ্ছে যে, এখানে যে কথাবার্তা হয়েছে সেটা রিপোর্ট করা হয়েছে, না অন্য কিছু রিপোর্ট করা হয়েছে। এই প্রসঙ্গে স্যার, আপনি সঙ্গতভাবেই প্রশ্ন তুলেছেন যে যখন হৈ হট্টগোল হয়, গোলমাল হয় তখন অনেক কথা আপনিও শুনতে পান না, অনেক কথা আমরাও ঠিক মতো শুনতে পাই না এবং অনেক কথা সাংবাদিকরাও শুনতে পান না। পরের দিন সংবাদপত্রে দেখি তারা লিখছেন " যে সব কথাবার্তা হচ্ছিল সাংবাদিকদের গ্যালারি থেকে তা ঠিক মতো শোনা যাচ্ছিল না।" এরকম রিপোর্টিং আমরা প্রায়ই দেখি। এরকম রিপোর্টিং হতে পারে কিন্তু আমরা সব সময় আশা করব, এখানে যা হচ্ছে তাই রিপোর্ট করা হয়েছে। এখানে যা হয়েছে এবং রিপোর্টিং যা হয়েছে তারমধ্যে বিরোধ আছে এটা সাধারণত হয় না। কিন্তু যদি কখনও এরকম হয় যে কোনও সদস্য মনে করলেন যে যা এখানে হয়নি তাই রিপোর্টিং হয়েছে তাহলে সে ক্ষেত্রে কি করণীয়? এখানে এরা যারা বসে লেখেন, আগে কেবলমাত্র তাই ছিল। তখন টেপের কোনও ব্যবস্থা ছিল না কিন্তু অভিজ্ঞতার ভিত্তিতে দেখা গিয়েছে যে এরা সব কথা ঠিক মতো লিখতে পারেন না। এমন পরিস্থিতির সৃষ্টি হয় তারজন্য সেকেন্ড লাইন অব ডিফেন্স হিসাবে টেপ রাখা হয়েছে। সুতরাং যদি দেখা যায় এই প্রশ্নটা উঠল—কোনও সদস্য বললেন, যা হয়নি কাগজে তাই রিপোর্ট করা হয়েছে তাহলে এ ব্যাপারে আপনার বিচার করার ভিত্তিতে হবে? সেখানে আপনার নির্দেশে—কারণ এই সভার দায়িত্ব আপনার উপর, এরা যা রিপোর্ট লেখেন বা যা টেপ করা হয় তার মূল দায়িত্ব আপনার উপর। সুতরাং আপনি বিচার করবেন, যা রেকর্ড করা হয়েছে—এরা যা লিখেছেন বা যা টেপ করা হয়েছে সেখানে বিরোধ হলে শেষ সিদ্ধান্ত আপনি করবেন এবং আপনার হাতের অস্ত্র হচ্ছে এরা যা লিখেছেন এবং টেপ যা আছে এখন আপনি সঙ্গতভাবেই প্রশ্ন তুলেছেন যে কেউ যদি জুতো তোলেন তাহলে সেটা কি টেপ হয়, সেটা কি এরা লেখেন? স্যার আপনি জানেন, অনেক সভার প্রসিডিংসে হাসি হলে লেখা হয়। 'হাস্যরোল'। এইরকম ভাবে লেখা হয় —দারুণ করতালি, দারুণ হট্টগোল ইত্যাদি। সুতরাং ঠিক রিপোর্টিং করতে হলে জুতো ছোঁড়া হলে লিখতে হবে—'জুতো ছোঁড়া হল। কিন্তু অনেক সময় তা হয়না। সে ক্ষেত্রে টেপ কি করা হল এবং এরা কি লিখলেন তার অতিরিক্ত আপনার সিদ্ধান্ত করার ক্ষমতা আছে এবং আপনার সিদ্ধান্তই চূড়ান্ত হবে। তারপর আর একটি প্রশ্ন আপনি সঙ্গতভাবে করেছেন যে, সব সময় মাইকে বলা হয় না। আমিও হাউসে দেখেছি, মাইক বন্ধ করে যে কথাটা সবাইকে শোনাতে চাই না খুব কুৎসিত

কথা মাইক বন্ধ করে সেটা বলা হল। আমরা সবাই সেটা শুনলাম, খারাপ লাগল কিন্তু কোথাও তা রেকর্ড হবে না এবং আপনি শাস্তিও দিতে পারবেন না কেন না কোনও কিছু রেকর্ডে নেই। সুতরাং সব কথা শুনে আমার যা মনে হয়েছে তাতে বলতে পারি, মাইক এড়িয়ে যদি কেউ কোনও কথা বলেন তাহলে তাকে অগ্রাহ্য আপনারও করা উচিত, মাননীয় সদস্যদেরও করা উচিত এবং সাংবাদিকদেরও করা উচিত। যদি ছোঁড়া ছুঁড়ির কোনও ব্যাপার হয়, যেটা রেকর্ড করা নেই সে ব্যাপারে কোনও বিরোধ হলে চূড়ান্ত সিদ্ধান্ত আপনার। সাংবাদিকরা যা রিপোর্টিং করছেন সেটা তারা সঠিক রিপোর্টিং করছেন এটা সব সময় আমরা ধরে নিচ্ছি কিন্তু কোনও সময়ে কোনও সদস্যের যদি মনে হয় বিরোধ রয়েছে সে ক্ষেত্রে যা এরা লিখেছেন এবং যা রেকর্ড করা হয়েছে সেটা দেখে চূড়ান্ত সিদ্ধান্ত আপনাকে নিতে হবে।

**Mr. Speaker :** Mr. Anil Mukherjee, you will do one thing. You file three separate notices, and in the notices you set out the portion why you think that these are breach of privileges. You did not set out in your original notice the offendings part. As such your notice is defective. আপনি শুধু খবরের কাগজ underline করলেই হবেনা। আপনাকে বলতে হবে কোন partটা offending part. I am giving you a chance. Tomorrow you give me three notices giving the offending part, যে এটা proceedings এ appear করেনি, এখানে ছাপা হয়েছে। তারপর আপনি সুব্রতবাবুকে তিনটে notice এর copy দেবেন। We will have to hear him. Supposing if he denies, না আমি বলিনি the question may arise, But যদি বলেন—হ্যাঁ, আমি বলেছি suppose he admits it—then, কি হবে?

**শ্রী অনিল মুখার্জিঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি রুলটা পড়ে দেখেছি। এখানে স্পেসিফিক ঐ ধরনের কোনও প্রসিডিওর লেড ডাউন করা নেই। অতএব ২২৪ টু ২২৬ অনুযায়ী আপনি সে কথা বলেছেন, আপনার নির্দেশমতো আমি আগামী দিনে ৩টি প্রিভিলেজের নোটিশ দিয়ে দেব।

**Mr. Speaker :** Mr. Mukherjee, I will draw your attention to rule 226. Supposing I send it to the Privilege Committee and a notice is issued then he will have to answer. What he will answer? what is the allegation against him? See rule 226.

**Shri Anil Mukherjee :** Sir, rule 226 is as follows : "A member wishing to raise a question of privilege shall give notice in writing to the Secretary before the commencemnet of the sitting on the day on which the question is proposed to be raised. If the question proposed to be raised is based on a document the notice shall be accompanied by the document." So, I have annexed the document. Already I have given notice to the Secretary and I have observed all the formalities.

**Mr. Speaker :** A member may wishing to raise a question of privilege. You have to raise here one question of privilege. But it is the

question of three privileges. In each notice you have to raise one question of privilege, and you have to set out the grounds on which you want to make the privilege.

**Shri Anil Mukherjee:** Sir, the question of privilege is against three newspapers.

**Mr. Speaker:** It should be in a form stating the grounds. You are raising the question amongst other grounds.

**Shri Anil Mukherjee:** The thing is this that the cause of action is one, viz., the Proceedings of the House has been published by the press on the same item.

**Mr. Speaker:** How is it possible to combine all the notices in one question I fail to understand? Mr. Mukherjee, you are a very experienced lawyer and you have got more grey hairs than those of mine.

**Shri Anil Mukherjee:** That may be মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে একই কোর্স অব অ্যাকশনে ১০০ জন পিটিশনারস এবং ১০ জন রেসপনডেন্ট হতে পারে।

**Mr. Speaker:** That is each one has committed breach of privilege on different cause of action.

Shri Anil Mukherjee: In that case if the procedure is not laid down......

**Mr. Speaker:** Has the three newspapers used the same words?

**Shri Anil Mukherjee:** Cause of action is the same

**Mr. Speaker:** Have they used the same words? How can you mix it up that I cannot understand? হয় না।

**Shri Anil Mukherjee:** As you are directing, I shall do it. But the thing is this, one cause of action there may be several petitioners and several respondents.

**Mr. Speaker:** Very well. I will explain to you. It is up to you. Please give me 3 separate notices tomorrow stating the grounds on which you want to raise the question inserting the offending parts. I will hear it tomorrow and then I will decide.

## LAYING OF REPORT

### Presentation of Tenth Report of the Committee on Subordinate Legislation, 1985-86.

The Chairman (Shri Dhiren Sen): Sir, I beg to present the Tenth Report of the Committee on Subordinate Legislation, 1985-86 on the

West Bengal Contract Labour (Regulation and Abolition) Rules,1972.

[2-40 — 2-50 P. M.]

## MENTION CASES

**শ্রী ক্ষিতিভূষণ রায় বর্মন:** মাননীয় অধ্যক্ষ মহাশয় ঠাকুর পুকুর মেটিয়াব্রুজ ব্লকের অন্তর্গত পাঁচুড় দু নং গ্রাম পঞ্চায়েতের অধীন নস্কর পাড়ায় একটা প্রাইমারি স্কুল সংলগ্ন এক খন্ড জমির বিরোধকে কেন্দ্র করে গত ২৩ তারিখ রাতে গ্রাম পঞ্চায়েত প্রধান মনিরুদ্দিন মালির নেতৃত্বে বেশ কিছু বহিরাগত সমাজবিরোধী স্কুলের সমর্থকদের বাড়ি বাড়ি গিয়ে প্রচন্ড ভাবে হামলা এবং বোমাবাজি করে। এর ফলে প্রচুর ক্ষয় ক্ষতি হয় এবং কিছু মানুষ আহত হয়। এরপর পঞ্চায়েত প্রধান ফেরার হয়ে যায়। তার বাড়িতে পুলিশ তল্লাশি করে বহু বোমা ও অস্ত্রশস্ত্র পায়। তার ফলে আমি আপনাকে দিচ্ছি। তাতে দেখবেন প্রচুর বোমা এবং পাইপগান সেই বাড়িতে জমা করে আক্রমণ চালনা করা হয়েছিল। এই প্রধান কংগ্রেসের লোকও, ঐ ঘটনার পর ফেরার হয়ে রয়েছে। আমি বামফ্রন্ট সরকারের সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যাতে স্কুলের ঐ জমিটা বেহাত না হয়ে যায় তার ব্যবস্থা করুন, তা নাহলে স্কুলটা বন্ধ হয়ে যাবে। এবং যারা ফেরার হয়ে আছে, তাদের গ্রেপ্তার করে শাস্তি বিধানের ব্যবস্থা করা হোক।

**শ্রী অনুপকুমার চন্দ্র:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্য মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। এস. এস. কে এম. হসপিটালে এক্সরে মেশিন যেটা দিয়ে দাঁতের ছবি তোলা হত, সেই মেশিন ১৯৭৮-৭৯ সালে বিক্রি হয়ে গেছে। কিন্তু তার পরবর্তীকালে নতুন আর কোনও মেশিন কেনা হয়নি। এর ফলে যারা দাঁতের রোগী, তাদের খুব অসুবিধা হচ্ছে, এই ব্যাপারেটা যদি মাননীয় স্বাস্থ্য মন্ত্রী মহাশয় নজর দেন তাহলে খুব উপকার হবে। ঐ হাসপাতালে যে ৯টি পোর্টেবল এক্সরে মেশিন রয়েছে তার মধ্যে চারটি কাজ করছে, বাদ বাকিগুলো খারাপ হয়ে পড়ে রয়েছে। আর সাতটি মেশিন, সেই মেশিনগুলো কনডেম হয়ে গেছে। এই মেশিনগুলো থেকে যে রিপোর্ট পাওয়া যাচ্ছে, অনেক সময় সেই রিপোর্ট ভুল হচ্ছে। এই এক্সরে মেশিনগুলো যদি রিপোর্ট ঠিক ভাবে না দেয় তাহলে অনেক রোগীর চিকিৎসাও ঠিকভাবে করা ডাক্তারদের পক্ষে সম্ভব হচ্ছে না। সুতরাং এই মেশিনগুলো যত শীঘ্র সম্ভব সারানো প্রয়োজন অথবা নতুন এক্সরে মেশিন ওখানে আনা প্রয়োজন যাতে সুষ্ঠুভাবে চিকিৎসা ব্যবস্থা যা ওখানে আছে তা চলতে পারে। আর একটা বিষয়, ঐ হসপিটালে একটা মোবাইল এক্সরে মেশিন ছিল, সেই মেশিনটা কোথায় আছে, তার হদিশ কেউ দিতে পারছে না। ঐ মেশিনটা হসপিটাল থেকে কেউ নিয়ে গেছে, না, গোডাউনে পড়ে রয়েছে, এই বিষয়ে যদি স্বাস্থ্য মন্ত্রী মহাশয় তদন্ত করার ব্যবস্থা করেন তাহলে ব্যাপারটা জানা যেতে পারে।

**শ্রীমতী অপরাজিতা গোপ্পী:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় তথ্য এবং সংস্কৃতি দপ্তরের মন্ত্রী মহাশয়ের একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা জানি একটা জাতি এবং একটা দেশের অগ্রগতি তার শিক্ষা এবং সংস্কৃতির উপর নির্ভরশীল। কিন্তু আজকে আমরা দেখতে পাচ্ছি যে সেই শিক্ষা

এবং সংস্কৃতির উপর একটা চরম আঘাত হানার চক্রান্ত সারা দেশে শুরু হয়েছে। আমি ভি.ডি.ও. সম্পর্কে বলছি। এই ভি.ডি.ও. আজকে সারা দেশে সুদূর গ্রামাঞ্চল পর্যন্ত ছড়িয়ে পড়েছে। আগে এই ভি.ডি.ও. পার্লার শহর কেন্দ্রিক ছিল। বর্তমানে গ্রামাঞ্চল পর্যন্ত এই ভি.ডি.ও. পার্লার গজিয়ে উঠেছে, যার মাধ্যমে ব্লু ফিল্ম পর্যন্ত দেখানো হচ্ছে। এইভাবে পশ্চিমবাংলার যুবশক্তিকে বিপথগামী করার চেষ্টা চলছে। আমি মনে করি ব্যবসায়ীরা এই চক্রান্ত শুরু করেছে। কারণ সংস্কৃতির উপর আঘাত হানতে পারলে এবং যুব শক্তিকে বিপথগামী করতে পারলে ব্যবসায়ীদের লাভ হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা জানি গ্রামাঞ্চলে এই ভি.ডি.ও. পার্লার তৈরি করতে গেলে সেখানকার জেলা শাসক এর অনুমতি নেওয়া দরকার। স্যার, আপনার মাধ্যমে আমি মাননীয় তথ্য মন্ত্রীকে অনুরোধ করছি যে, তিনি গ্রামের অভ্যন্তরে ভিডিও পার্লার তৈরি করতে অনুমতি দেওয়ার ব্যাপারে একটু দৃষ্টি দিন, কারণ এ দিকে দৃষ্টি দেওয়া একান্ত প্রয়োজন। এই প্রসঙ্গে আমি আপনার মাধ্যমে আরও বলতে চাই যে, দেশে সেন্সার বোর্ড থাকা সত্ত্বেও আজকে গ্রাম থেকে গ্রামান্তরে অশ্লীল হিন্দী এবং দক্ষিণী ছবি ভিডিও মাধ্যমে দেখানো হচ্ছে। এই সমস্ত কার্যকলাপ শুধু আমাদের সংস্কৃতির ওপরই আঘাত হানছে না, স্কুল কলেজের ছাত্র-ছাত্রী সমেত সর্বস্তরের তরুণ তরুণী, যুবক যুবতীদের ধ্বংসের পথে নিয়ে যাচ্ছে। একটা ভয়ঙ্কর অবস্থার সৃষ্টি হয়েছে। তাই আমি আপনার মাধ্যমে বিষয়টির প্রতি তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। তিনি অবিলম্বে এই দিকে দৃষ্টি দিন এবং এগুলি যাতে বন্ধ হয় তার জন্য কঠোর হস্তে ব্যবস্থা গ্রহণ করুন।

**শ্রী অবন্তী মিশ্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি স্বাস্থ্য, পরিবার কল্যাণ ও গ্রামীণ জল সরবরাহ বিভাগের মন্ত্রী মহোদয়গণের দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, গ্রামীণ জল সরবরাহ বিভাগের উদাসীনতা, অকর্মণ্যতা এবং রাজনৈতিক প্রতিহিংসা চরিতার্থতা করার উদ্দেশ্য গ্রহণ করার জন্য মেদিনীপুর জেলার রামনগর এক নম্বর ও দু নম্বর ব্লকের প্রায় ২৫০টি পানীয় জল সরবরাহের নলকূপ অকেজো অবস্থায় পড়ে আছে, সেগুলির দিকে কোনও নজর দেওয়া হচ্ছে না। ঐ এলাকায় তিনটি গভীর নলকূপ থাকলেও মাত্র একটি থেকে প্রতি দিন কয়েক ঘণ্টা পানীয় জল সরবরাহ করা হচ্ছে। বাকি দুটি অকেজো হয়ে আছে। কানপুর মৌজার গভীর নলকূপটি বিদ্যুৎ এবং গ্রামীণ জল সরবরাহ বিভাগের দোষে বন্ধ হয়ে রয়েছে। সেটিতে বিদ্যুৎ সরবরাহ করা হচ্ছে না, ফলে সেটি থেকে পানীয় জল সরবরাহ করা সম্ভব হচ্ছে না। তৃতীয় গভীর নলকূপটি রয়েছে কালিন্দী মৌজায়, কিন্তু সেটি থেকে জল উত্তোলন করবার কোনও ব্যবস্থা নেই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, রামনগর এলাকার জনসাধারণ পানীয় জলের অভাবে প্রচন্ড কষ্ট ভোগ করছে। সেই জন্য অবিলম্বে গ্রামীণ জল সরবরাহ বিভাগ থেকে যদি উপযুক্ত ব্যবস্থা নিয়ে গভীর এবং অগভীর নলকূপগুলি চালু করা হয়, তাহলে তাদের পানীয় জলের অভাব কিছুটা দূর হবে এবং তারা উপকৃত হবে। এই প্রসঙ্গে আমি আপনার মাধ্যমে গ্রামীণ পানীয় জল সরবরাহ দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করে উল্লেখ করতে বাধ্য হচ্ছি যে, ঐ এলাকার জনসাধারণ আজ থেকে ১৪ দিনের মধ্যে যদি পানীয় জল না পায় তাহলে তারা ওখানে আন্দোলন এবং সত্যাগ্রহ করবে বলে আমাকে চিঠি লিখে জানিয়েছে।

**শ্রী সতীশ রায় :** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন ডিভিসি যে বিদ্যুৎ উৎপাদন করে তার একটা বড় অংশ আমরা পশ্চিমবাংলায় পেয়ে থাকি, পশ্চিমবাংলার প্রয়োজনে তারা সেটা আমাদের সরবরাহ করে। আমরা বিগত কয়েক মাস ধরে লক্ষ্য করছি ডিভিসি'র বিদ্যুৎ উৎপাদন ক্ষমতা ক্রমাগত কমে যাচ্ছে। কারণ হিসাবে আমরা জানতে পেরেছি বর্তমানে চেয়ারম্যান হিসাবে যিনি ডিভিসি'র দায়িত্বে আছেন তিনি প্রাদেশিক মনোভাব নিয়ে পরিচালন কাজ করেছেন। এমন কি তিনি ডিভিসি কর্মীদের যেটি সংখ্যাগরিষ্ঠের ইউনিয়ন—যার সদস্য সংখ্যা মোট কর্মীর শতকরা ৭০ ভাগ—সেটিকে স্বীকৃতি না দিয়ে একটি সংখ্যালঘু সদস্যের ইউনিয়নের সঙ্গে আলাপ-আলোচনা করে সংখ্যাগরিষ্ঠ কর্মচারিদের মধ্যে বিক্ষোভের সৃষ্টি করছেন। ফলে ডিভিসি প্রশাসনে একটা অচলাবস্থা সৃষ্টি হতে চলেছে। তাই আমি আপনার মাধ্যমে বিষয়টির প্রতি মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, তিনি অবিলম্বে এ বিষয়ে সজাগ দৃষ্টি দিন এবং গরিষ্ঠ সংখ্যক কর্মচারিদের ইউনিয়ন ডিভিসি স্টাফ অ্যাসোসিয়েশন—যাতে স্বীকৃতি পায় তার জন্য রাজ্য সরকারের দায়িত্ব ও ক্ষমতা অনুযায়ী ব্যবস্থা গ্রহণ করুন। ডিভিসি-তে যাতে অচলাবস্থার সৃষ্টি না হয় তার জন্যই আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে আবেদন রাখছি।

[2-50 — 3-00 P.M.]

**Mr. Speaker :** Dr. Manas Bhunia, your Mention is out of order. You have tabled a Mention which relates to Government policy, আপনি এডুকেশন বাজেটের উপর বলতে পারতেন। You can't raise a matter of Government policy in the Mention. Your Mention is a matter of Government's policy. Mention can be on an incident, not on Government's policy. Basically, your Mention relates to the Government policy. It is not a Mention subject. It can't be allowed এটা গভর্নমেন্ট পলিসি, এটা মেনশনে আসে না।

**ডাঃ মানস ভূঁইয়া :** স্যার, আপনি অহেতুক বলছেন, এটা মেনশন করা যায়।

**Mr. Speaker :** Dr. Manas Bhunia, Mention can't be on Government policy. Mention can be on certain facts relating to any incident by which you can draw the attention of the Government, but not on the Government's policy. Therefore it is disallowed. Please take your seat. Now I call upon Shri Kashinath Mishra.

**শ্রী কাশীনাথ মিশ্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় শিক্ষা মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, নিরক্ষরতা দূরীকরণের জন্য রাজ্য সরকার রাজ্যে রাজ্যে বিভিন্ন কর্মসূচি গ্রহণ করেছেন। গ্রামাঞ্চলে নিরক্ষরতা দূরীকরণের জন্য নন ফরম্যাল এডুকেশনের মাধ্যমে এবং বিভিন্ন সমাজসেবী প্রতিষ্ঠানের মাধ্যমে প্রকল্প গ্রহণ করা হয়েছে। আমরা দেখছি, ন্যাশনাল কালচারাল অ্যাসোসিয়েশন বাঁকুড়া জেলার অনুন্নত এলাকার নি[illegible] করার জন্য প্রকল্প নিয়েছে। বাঁকুড়া জেলার ১ নম্বর

এবং ২ নম্বর ব্লকে ও পৌরসভা এলাকায় ন্যাশনাল কালচারাল অ্যাশোসিয়েশনের মাধ্যমে জহর শিশু ভবন পরিচালিত হচ্ছে এবং ১০০ টি স্কুলে জহরশিশু ভবনের নামে ন্যাশনাল কালচারাল অ্যাশোসিয়েশনের মাধ্যমে বেকার যুবক-যুবতীরা নিরক্ষরতা দূরীকরণের কাজ করছেন। কিন্তু আমি যেহেতু কংগ্রেসের এম. এল. এ. সেহেতু আমার এলাকার ঐ প্রকল্পগুলির অনুমোদন সরকার দিচ্ছেন না। এ ব্যাপারে ডিস্ট্রিক্ট ইন্সপেক্টর অফ স্কুলকেও আবেদন জানানো হয়েছে এবং রাজ্য সরকারের কাছেও জানানো হয়েছে। কিন্তু কোনও কর্ণপাত করছেন না। এর মাধ্যমে অন্যান্য ব্লকেও কাজ হচ্ছে কিন্তু আমার ব্লকে কাজ হচ্ছে না। আমার এলাকায় যাতে অনুমোদন পায় তারজন্য ব্যবস্থা গ্রহণ করতে অনুরোধ করছি। আমি একটি অভিযোগপত্র আপনার মাধ্যমে দিচ্ছি।

**মিঃ স্পিকার ঃ** আমাকে আইন কান দিয়েছে, চোখ দেয়নি। শ্রী শীশ মহম্মদ, আপনার মেনশনও আউট অফ অর্ডার, গভর্নমেন্ট পলিসির উপর মেনশন করা যায় না। Now I call upon Shri Shiba Prasad Malik.

**শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় সেচমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। গোঘাটের দলকার জলা সংস্কারের অভাবে হুগলি ও মেদিনীপুর জেলার কয়েক হাজার কৃষক পরিবার আজ শোচনীয় মৃত্যুর মুখে। এই জলাতে দামোদর তারাজুলি ও দ্বারকেশ্বর নদীর জলে ব্যাপক বোরো ধানের চাষ হত। বর্ষার সময় এই জলাটি জলে ডুবে থাকে। গত ১৯৭৮ সালের প্রলয়ঙ্করী বন্যার পর এই জলাতে কোনও ফসল হচ্ছে না। যার ফলে ঐ জলার উপর নির্ভরশীল কয়েক হাজার কৃষক পরিবার আজ মৃত্যুর মুখে এসে দাঁড়িয়েছে। অবিলম্বে যাতে দলকার জলাকে সংস্কার করা হয় তারজন্য আমি মাননীয় সেচ মন্ত্রীর নিকট অনুরোধ জানাচ্ছি।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় উচ্চ শিক্ষা মন্ত্রী এবং তথ্য ও সংস্কৃতি দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টি হল, আমাদের হুগলি জেলার দুই শহরে আরামবাগ ও চন্দননগরে রবীন্দ্র ভবনকে কেন্দ্র করে দুটো সমস্যা আছে। আরামবাগে রবীন্দ্র ভবন নির্মাণের জন্য স্থানীয় জনসাধারণ কিছু টাকা-পয়সা তুলে দিয়েছিল এবং তার পরিপ্রেক্ষিতে কাজও শুরু হয়েছিল। কিন্তু এখন সেটা অসমাপ্ত হয়ে পড়ে রয়েছে। আরামবাগের রবীন্দ্র ভবনটি সরকারি হস্তক্ষেপের অভাবে, সরকারের উৎসাহের অভাবে সম্পূর্ণ করা যাচ্ছে না। এটা অবিলম্বে করা দরকার। আর একটি জিনিস দেখা যাচ্ছে, চন্দননগরে রবীন্দ্র ভবন নির্মাণ করার কথা কলেজের পাশে। সেই জায়গাটি একটি লোকের ছিল। সেই লোকটি সরকারের বিরুদ্ধে মামলা করে, মামলা করার পর সরকারের সঙ্গে এগ্রিমেন্ট হয় যে সেই জায়গাটি কলেজকে দিয়ে দেবেন। সেখানে রবীন্দ্র ভবন করার ব্যাপারে তাদের আপত্তি আছে। কিন্তু চুক্তিকে ভঙ্গ করেও একটা সিদ্ধান্ত হয়। কলেজ কর্তৃপক্ষ বলেন সেখানে রবীন্দ্র ভবন হবে। ১৯৮০ সাল থেকে এই ব্যাপারে ধামাচাপা দেওয়া ছিল। ১৯৮২ সালের নির্বাচনে সেখানকার যিনি প্রতিনিধি খুব অল্প ভোটে জেতেন এবং লোকসভার নির্বাচনে বিপুল ভোটে প্রায় ১২ হাজার ভোটে পরাজিত হন। সামনে নির্বাচন, পৌরসভার নির্বাচন আছে, সেই নির্বাচনে সম্পূর্ণ রাজনৈতিক উদ্দেশ্য নিয়ে চন্দননগরের

রবীন্দ্র ভবনকে কেন্দ্র করে কখনও রাম—ভবানী, কখনও শম্ভু—ভবানী, কখনও জ্যোতি—ভবানীর লড়াই চলছে। তাই আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি যে অবিলম্বে সম্পূর্ণ তথ্য এই হাউসকে জানান যে সেখানে রবীন্দ্র ভবন করা যায় কি যায় না? তা না হলে রাজনৈতিক উদ্দেশ্য নিয়ে শম্ভু ঘোষ মহাশয়, নির্বাচনে স্টান্ট দেওয়ার জন্য চন্দননগরের মানুষকে বোকা বানাবার জন্য রাজনীতি করে থাকেন সেটা এই হাউসেকে এবং জনসাধারণকে জানান এই আবেদন আমি রাখছি।

**ডাঃ ওমর আলী:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের পাঁশকুড়ায় নন্দনপুর বিধানসভা কেন্দ্রে তালসুন্দরপুর পাটনায় ক্ষিতিনাথ মহাবিদ্যালয় বলে একটা কলেজের প্রস্তাব করা হয়েছে। এই প্রস্তাবিত স্থানটি হচ্ছে তমলুক মহকুমা ঘাটাল মহকুমা এবং সদর উত্তর মহকুমার প্রায় মধ্যস্থলে অবস্থিত এবং প্রস্তাবিত স্থান থেকে কলেজের দূরত্ব ১৭ কিলোমিটারের বেশি। এর পাশাপাশি ২৫টি মাধ্যমিক বিদ্যালয় এবং ৬টি উচ্চ মাধ্যমিক বিদ্যালয় আছে। যেটা থেকে প্রায় ১৪০০র বেশি ছাত্র-ছাত্রী উচ্চ শিক্ষার জন্য যোগ্যতা অর্জন করে। কিন্তু কাছাকাছি কলেজ না থাকায় সকলের পক্ষে সেটা পূরণ করা সম্ভব হয় না। এই প্রস্তাবিত কলেজের জন্য ইতিমধ্যে ৩ একর জমি দান হিসাবে পাওয়া গেছে এবং আরও প্রায় ৭ একর জমি দান পাওয়ার স্বীকৃতি আছে। এর জন্য একটা অর্গানাইজিং কমিটি হয়েছে এবং এখন রিজার্ভ ফান্ডে ১ লক্ষ টাকা রাখা হয়েছে। সবুজ সংকেত পেলে ৫/৭ লক্ষ টাকা ব্যয় করার নিজস্ব সামর্থ কলেজের আছে। এখন আপাতত এটা চালাবার জন্য হাইস্কুলের একটা ঘর সেপারেট ক্যাম্পাস যা আছে সেটাতে চালানো যেতে পারে এবং যোগ্যতা সম্পন্ন শিক্ষকও আছেন। আমি উচ্চ শিক্ষা মন্ত্রীর কাছে আবেদন জানাচ্ছি যাতে কলেজটি অনুমোদন করে ঐ এলাকায় লক্ষ লক্ষ ছাত্র ছাত্রীর উচ্চ শিক্ষা লাভের পথে সাহায্য করেন।

**শ্রী সেখ ইমাজুদ্দিন:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। মুর্শিদাবাদ জেলার বহরমপুর থানার মদনপুর গ্রামের জমিরুদ্দিন মন্ডল মহাশয় প্রাক্তন অঞ্চল প্রধান ছিলেন। তার সমস্ত জমিজমা ঐ গ্রামের কিছু দুষ্কৃতকারী সি. পি. এমের. রাজনৈতিক দলের ছত্র ছায়ায় এসে সমস্ত জমিজমা বেদখল করার চেষ্টা করছে। ৬০ থেকে ৭০ বিঘা জমির মধ্যে সমস্ত জমিজমা তারা দখল করে নিচ্ছে। তিনি ভূমিহীন হয়ে যাচ্ছেন। একটা কথা বলছি, তার ঐ জমিজমা ভুলক্রমে খাস খতিয়ান ভুক্ত হয়ে গেছে এবং তিনি হাইকোর্টে একটা মামলা করেছেন এবং তার অনুকূলে রায় হওয়ায় তিনি হাইকোর্ট থেকে ইনজাংশন পেয়েছেন। তিনি সিলিংয়ের অন্তর্ভুক্ত যে জমি তার আইন মাফিক পাওনা সেটা পেলে বাকি জমি ছেড়ে দিতে রাজি আছেন, এবং মামলা এখনও নিষ্পত্তি হয় নি, তা সত্বেও জোর করে জমি জমা নিয়ে নেওয়া হয়েছে। তিনি ব্যাপারটি ডি. এম. এবং এস. পি. কে জানিয়েছেন।

(এই সময় মাননীয় অধ্যক্ষ মহাশয় পরবর্তী বক্তাকে বক্তব্য রাখিতে আহ্বান করেন।)

[3-00 — 3-10 P. M.]

**শ্রীমাধবেন্দু মহান্ত:** মাননীয় অধ্যক্ষ মহাশয় আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। নদীয়া জেলার তেহট্টতে শ্রী রামচন্দ্র বালিকা

বিদ্যালয় বলে একটি বিদ্যালয় আছে। ১৯৭৭ সালে এই স্কুলের গার্লস হোস্টেল নির্মাণের জন্য প্রথমে ৪৩ হাজার টাকা দেওয়া হয়, তারপরে ১৯৮২ সালে দেওয়া হয়েছে ৫০ হাজার টাকার উপর। এই যে অ্যাকাউন্টের টাকা সেটার কোনও সেপারেট অ্যাকাউন্ট খোলা হল না। তার সুদটাও জমা করা হল না। হইমজ্জিকালি এবং ইরেগুলারলি টাকাগুলি খরচ করা হয়েছে। ফাইনান্স ডিপার্টমেন্টের কোনও স্যাংশন না নিয়ে এই টাকাগুলি খরচ করা হয়েছে, তা ছাড়া ডেভেলপমেন্ট ফী বাবদ অনেক টাকা আদায় হয়, গভর্নমেন্ট বিভিন্ন সময়ে বিভিন্ন গ্র্যান্ট এই স্কুলে দিয়েছেন। সেই টাকাগুলির ঠিক ঠিক হিসাব নিকাশের ক্ষেত্রে এবং ভাউচারের ক্ষেত্রে নানারকম কারিকুরি রয়েছে। সেইজন্য আমি মাননীয় শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং স্পেশ্যাল অডিট বসিয়ে ঐসব ভাউচারগুলির ব্যাপারে তদন্ত করবার জন্য তাকে অনুরোধ করছি।

**শ্রী সুনীল দে :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে স্বরাষ্ট্র তথা মুখ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। পশ্চিমবঙ্গের একজন কৃতি সন্তান শ্রী অমলকুমার বাগ গত ২৪শে এপ্রিল, ১৯৮৫ তারিখে হঠাৎ নিখোঁজ হবার ঘটনাকে কেন্দ্র করে তার পিতা-মাতা এবং পরিবারের সবাই শোকে মুহ্যমান। এই ঘটনাটা ঘটবার পর তার পিতা শ্রী সতীশচন্দ্র বাগ মহাশয় তদন্ত করবার জন্য ভারতবর্ষের প্রধানমন্ত্রী, স্বরাষ্ট্র মন্ত্রী এবং আই. জি., উত্তরপ্রদেশকে বারবার অনুরোধ করা সত্ত্বেও আজ পর্যন্ত কোনও সাড়া পাওয়া যায় নি। তার পরিবারের কেউ বুঝতে পারছেন না যে শ্রী অমলকুমার বাগ জীবিত কি মৃত। তিনি আমাদের কাছেও বার বার আবেদন করেছেন। তার আবেদনপত্রটা প্রধানমন্ত্রীকে উদ্দেশ্য করে লেখা হয়েছে। সেটা আমি আপনাকে দেব। আমার অনুরোধ, ঐ অমলকুমার বাগ ১৯৮৪ সালে আই. আই.টি, কানপুর থেকে পি. এইচ-ডি করবার পর সেখানে ডঃ চন্দ্রশেখরণের অধীনে রিসার্চ অ্যান্ড কালচারাল প্রোজেক্টে সহযোগী গবেষক হিসাবে কাজ করছিলেন। হঠাৎ ২৪ তারিখে তিনি নিখোঁজ হয়ে যান, কিন্তু আজ পর্যন্ত খুঁজে পাওয়া যায় নি। আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে অনুরোধ করব যাতে কেন্দ্রীয় স্বরাষ্ট্র দপ্তরকে তিনি অনুরোধ জানান তার খোঁজ খবর নেবার জন্য। এটা করা হলে তার পরিবারের পক্ষে যথেষ্ট উপকার হবে এবং সেই কারণেই তিনি আমার কাছে এই আবেদনপত্রটি দিয়েছেন আপনার মাধ্যমে স্বরাষ্ট্র মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ জানাচ্ছি যাতে গুরুত্ব দিয়ে বিষয়টির তদন্ত করা হয়।

**শ্রী শিশির অধিকারী :** মিঃ স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ ব্যাপারের প্রতি মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাইছি। আজকে কাঁথি সদর হাসপাতালে অর্থপেডিক সার্জন এখনও পোস্টিং হল না। সেখানে অর্থপেডিক সার্জন দেবার জন্য আবেদন রাখছি। ঐ থানারই দৌলতপুর এবং নয়াপুর হাসপাতালে অ্যালোপ্যাথ ডাক্তার পোস্টিং হল না। সেখানে অ্যালোপ্যাথ ডাক্তার দেবার জন্য অনুরোধ করছি। মাজনা এবং বড়বানতলিয়া হাসপাতালে বৈদ্যুতিকরণ এবং হাসপাতাল দুটির কম্পাউন্ড ওয়াল করবার জন্যও আবেদন রাখছি। আশা করি ঐ সমুদ্র উপকূল এলাকায় ঐসব ব্যাপারগুলি গুরুত্ব দিয়ে বিবেচনা করবেন।

**শ্রী [illegible] বিশ্বাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় স্বাস্থ্য মন্ত্রী মহাশয় নিশ্চয়ই পরিস্থিতি লক্ষ্য করেছেন যে, স্বাস্থ্য বিভাগের কর্মচারিদের কর্তব্যে অবহেলা আজ কোনও

পর্যায়ে গিয়ে পৌঁছেছে। সংবাদপত্রে প্রকাশিত সংবাদের প্রতিও নিশ্চয়ই লক্ষ্য করে থাকবেন যে, মেদিনীপুর সদর হসপিটালে সদ্য জন্মেছে এমন এক শিশুকে জলাতঙ্ক রোগের ইঞ্জেকশন দিতে হয়েছে। কারণ হচ্ছে, ওখানে যে শিশুটি জন্মেছে তার মাকে গর্ভাবস্থায় পাগলা কুকুরে কামড় দেয় এবং তার ফলে তার সন্তান জন্ম গ্রহণ করবার পর সেই শিশুকে জলাতঙ্কের ইঞ্জেকশন দিতে হয়। সেইজন্য ওখানে সংশ্লিষ্ট কর্মচারী, যারা কাজ করছিলেন, তাদের বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করতে হবে। আজকে হাসপাতালগুলিতে একটা অব্যবস্থা চলছে। এর বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করতে আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্য মন্ত্রীকে অনুরোধ করছি।

**শ্রী অনিল মুখার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আমি কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, টেলিভিসন সন্ধ্যে বেলা থেকে যখন শুরু হয় পশ্চিমবাংলার মানুষ মনে করে আমরা পশ্চিমবাংলায় বসে আছি না হিন্দিভাষী কোনও রাজ্য উত্তরপ্রদেশ কিম্বা বেনারসে বসে আছি। সারা প্রোগ্রামই হিন্দিতে হয়, বাংলায় কোনও কিছু নেই। বরং যেটা থাকে খুব কম সময়ের জন্য থাকে, প্রথমে আরম্ভ হয় এবং সেটা ঘন্টা খানেকের জন্য থাকে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের বিধানসভায় যা হল সেটা পর্যালচনা করার একটা বিশেষ ব্যবস্থা থাকে। তাদের তাও নেই।

(এই সময় বক্তার মাইক বন্ধ হয়ে যায় এবং স্পিকার পরবর্তী বক্তাকে ডাকেন)

**শ্রী সুমন্তকুমার হীরা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে দিল্লির কেন্দ্রীয় সরকারের শিল্প বাণিজ্য বিভাগের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি এবং দুর্নীতির গুরুতর অভিযোগ এখানে উত্থাপন করছি। স্যার, আপনি জানেন সারা ভারতবর্ষে কিছু পাবলিক আন্ডারটেকিং আছে এবং সমস্ত পাবলিক আন্ডারটেকিং লোকসানে চলছে। আমি নির্দিষ্ট একটি অভিযোগ এখানে তুলে ধরছি। আমাদের এখানে যে নর্থ ইউনিয়ান জুট মিল আছে তার শিয়ালদহ ইউনিটের দুর্নীতির অভিযোগ আমি আপনার মাধ্যমে কেন্দ্রীয় সরকারের শিল্প মন্ত্রীর কাছে জানাতে চাই। এই কারখানার একজিকিউটিভ ডিরেকটর প্রকাশ্যে দুর্নীতি করছে। এই কারখানার পার্টস কেনার নাম করে, মেশিন কেনার নাম করে, র জুট কেনার নাম করে লক্ষ লক্ষ টাকা সেখান থেকে ড্রেনেজ হচ্ছে। এই সমস্ত দুর্নীতির কথা, চুরির কথা কোনও লোয়ার অফিসার বলতে গেলে তাকে সাসপেন্ড করছে, কারখানা থেকে বার করে দিচ্ছে। এই ভাবে সেখানে অত্যাচার চলছে। আমি একটা অভিযোগ পত্র এখানে দিচ্ছি এবং কেন্দ্রীয় সরকারের শিল্প এবং বাণিজ্য মন্ত্রীর এই ব্যাপারে দৃষ্টি আকর্ষণ করছি। আমি আশা করি এই অভিযোগ আপনি পাঠিয়ে দেবার ব্যবস্থা করবেন।

**শ্রী গৌরহরি আদক :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বাস্থ্য এবং পরিবার কল্যাণ দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমি যে সমস্যার কথা এখানে উল্লেখ করছি সেই সমস্যাটা নিয়ে বারে বারে এই বিধানসভায় আলোচনা হয়েছে এবং অনেক মাননীয় সদস্য টিউবওয়েল সমস্যা নিয়ে দাবি করেছেন। আমার নির্বাচনী এলাকা শ্যামপুর ১ এবং ২ নং ব্লকে প্রায় ২৫০ থেকে ৩০০ টিউবওয়েল চোক্‌ড আপ হয়ে আছে। সেখানকার লোকের দাবি অবিলম্বে এই সমস্ত টিউবওয়েলগুলি সংস্কার করা হোক। যাতে এই টিউবওয়েলগুলি রি-সিংকিং করা যায় সেই কথা চিন্তা করতে হবে। গত ২২.৪.৮৬ তারিখে

জেলা পরিষদে জনস্বাস্থ্য কল্যাণ সমিতির মিটিং হয়ে গেছে। সেখানকার স্থায়ী সমিতির কর্মাধ্যক্ষের রিপোর্ট থেকে জানা গেল ১৫০০ থেকে ২০০০ টিউবওয়েল হাওড়ায় চোক্‌ড আপ হয়ে আছে। তার জন্য ২৫ থেকে ৩০ লক্ষ টাকা চাওয়া হয়েছিল। কিন্তু মাত্র ২ লক্ষ টাকা পাওয়া গেল। এই অঞ্চলে পানীয় জলের খুব সমস্যা দেখা দিয়েছে, এই সমস্যা সমাধানের জন্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রী কমল সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার নির্বাচনী এলাকা খড়দায় একটি হাসপাতাল বলরাম সেবা সদন সম্পর্কে আমি উল্লেখ করতে চাই এই হাসপাতালের ব্যাপার নিয়ে আমি ব্যক্তিগত ভাবে স্বাস্থ্যমন্ত্রীর সঙ্গে দেখা করেছি এবং এই হাউসের দৃষ্টি আকর্ষণ করার চেষ্টা করেছি। এই সেবা সদনটি কিছুতেই চালু করা হচ্ছে না, ৪ বছরের উপর এই হাসপাতাল বন্ধ হয়ে পড়ে আছে। ৪ বছর ধরে আমি অনেক চেষ্টা করেছি, এখানকার নাগরিকরা সম্মেলন করেছে, দরখাস্ত করেছে যাতে এর প্রতিকার হয় তার জন্য খড়দার মতো একটা জায়গায় সেখানে যদি হাসপাতাল যদি চালু না হয় তাহলে সেখানকার মানুষের দুরাবস্থার শেষ থাকবে না। সেই জন্য সেখানকার লোকেদের চিকিৎসার জন্য কলিকাতায় আসতে হচ্ছে। সেখানে রোগীদের চিকিৎসার কোনও ব্যবস্থা হচ্ছে না। সেই জন্য আমি চাচ্ছি স্বাস্থ্য মন্ত্রী এখানে উপস্থিত আছেন—অবিলম্বে স্বাস্থ্য মন্ত্রী এই ব্যাপারে ব্যবস্থা গ্রহণ করেন।

[3-10 — 3-20 P. M.]

**শ্রী অনাদি মোল্লা :** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি সংশ্লিষ্ট দপ্তরের ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। মেদিনীপুর জেলার গড়বেতা পূর্ব এবং পশ্চিমে ৩২টি গ্রাম পঞ্চায়েত-এর অধীন অঞ্চলে যে সমস্ত টিউবওয়েল, ডিপ-টিউবওয়েল এবং রিক-বোর আছে, সেখানে পানীয় জলের কূপগুলিতে জল সংকট দেখা দিয়েছে। বর্তমানে টিউবওয়েলগুলির বেশির ভাগই খারাপ হয়ে গিয়েছে এবং রিগ্-বোর বা টিউবওয়েলগুলি সারাই করার কোনও ব্যবস্থা নেই। একমাত্র ঝাড়গ্রাম মহকুমাতে মেনটেন্যান্সের অফিস আছে, অন্য কোথাও নেই। সেজন্য আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয়কে অনুরোধ জানাচ্ছি যে, তিনি যেন ডিপ-টিউবওয়েল, রিগ-বোরগুলি অবিলম্বে সারাই করে ঐ সমস্ত অঞ্চলের পানীয় জলের সংকট মেটাতে কার্যকর ব্যবস্থা গ্রহণের নির্দেশ দেন।

**শ্রী সুশান্ত ঘোষ :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পুলিশমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। মেদিনীপুরের জাতীয় এবং রাজ্য সড়কগুলিতে বাস, লরি দাঁড় করিয়ে ছিনতাই এর ঘটনা চলেছে। বর্তমানে যদিও পুলিশি টহলদারী ব্যবস্থা সেখানে করা হয়েছে, কিন্তু কার্যত তা থেকেও নেই। রানিগঞ্জ ও মেদিনীপুর রাস্তা এবং বোম্বে হাইওয়েতে মাঝে মধ্যেই এই ধরনের ঘটনা ঘটে চলেছে। গত ৫ তারিখে বোম্বে রোডের উপর লোধাগুলির জঙ্গলে এই ধরনের এক ছিনতাইয়ের ঘটনা ঘটে গেছে। ঐ ঘটনার কথা জেলা শাসক এবং এস. পি. কে জানানো সত্ত্বেও কাউকে অ্যারেস্ট করা হয় নি। পুলিশি টহলদারী ব্যবস্থার মধ্যেও এই ধরনের ছিনতাইয়ের ঘটনা প্রায়শই ঘটে চলেছে। স্থানীয় মানুষের পক্ষ থেকে অভিযোগ উঠেছে যে টহলদারী পুলিশের এক অংশের সঙ্গে দুষ্কৃতকারীদের গোপন যোগসাজসে

এবং উৎকোচ গ্রহণের ফলেই এই ধরনের ঘটনা ঘটছে। আমি এর বিরুদ্ধে যথাযথ ব্যবস্থা গ্রহণের জন্য মাননীয় পুলিশ মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ-এর মাধ্যমে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী অনন্ত সোরেন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় ক্ষুদ্র সেচ দপ্তরের মন্ত্রী মহোদয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচনী এলাকা নয়াগ্রাম বিধানসভা অঞ্চলে জল উত্তোলনের যে ব্যবস্থা আছে, সেই সমস্ত জল উত্তোলনের যন্ত্রপাতি খারাপ হয়ে পড়ে আছে এবং নতুন যে সমস্ত প্রকল্প মঞ্জুর হয়েছে, সেগুলো এখনও পর্যন্ত চালু হয় নি। আমি অবিলম্বে প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করার জন্য মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীমতী ছায়া ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রী মহাশয়ের একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করতে চাই। বিষয়টি হচ্ছে এই যে, মুর্শিদাবাদ থানা এলাকায় কাপাস ডাঙ্গা এলাকায় রামভদ্রপুর গ্রামে নুরজাহান বিবি নামে একজন ভদ্রমহিলা তালাকপ্রাপ্ত হওয়ার পরিপ্রেক্ষিতে খোরপোষ আদায়ের জন্য আদালতে মামলা করেন। উক্ত মামলায় রায় তার পক্ষে গিয়েছে। গত শুক্রবার রাত্রিবেলা তাকে মাঠের মধ্যে হঠাৎ মৃত অবস্থায় পাওয়া গেছে। তাকে হত্যা করা হয়েছে। উক্ত মামলার রায় বেশ কিছু দিন আগেই তার পক্ষে গিয়েছে। এই প্রসঙ্গে উল্লেখ করছি যে, ভদ্রমহিলা আদালতে মামলা করার পরিপ্রেক্ষিতে তার স্বামীর সঙ্গে তার প্রচন্ড বিরোধ চলছিল। তার স্বামী তাকে ঐ মামলা করার জন্য থ্রেট করে আসছিলেন যে তাকে হত্যা করা হবে। কার্যত বাস্তবে তাই-ই ঘটল। ঐ হত্যার ঘটনাকে কেন্দ্র করে এখনও পর্যন্ত কোনও আসামিকে গ্রেপ্তার করা হয় নি। মুর্শিদাবাদ জেলা মুসলিম প্রধান অঞ্চল হিসাবে পরিচিত। ওখানে তালাকপ্রাপ্ত কয়েক হাজার মহিলা খোরপোষ আদায়ের জন্য আদালতে মামলা করেছেন। ঐ হত্যাকান্ডের ফলে এখন তারা সকলেই ভীত সন্ত্রস্ত হয়ে পড়েছেন। আমি সেজন্য মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রী মহাশয়কে বিশেষভাবে অনুরোধ জানাই যে, অতি সত্বর উক্ত ঘটনার আসামি যাতে গ্রেপ্তার হয় তারজন্য উপযুক্ত ব্যবস্থা গ্রহণের নির্দেশ যেন তিনি দেন।

**শ্রী নীরোদ রায়চৌধুরি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আবগারি বিভাগের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ১৯৭০ থেকে ১৯৭৬ সাল এই কয়েক বছরে পশ্চিমবাংলার চায়ের দোকানে পানের দোকানে রাস্তাঘাটে অসংখ্য বে-আইনি মদের দোকান গজিয়ে উঠেছে। ওদের লোকরাই দোকান করেছে আবার ওদের লোকেরাই ওই দোকানে গিয়ে খান। এই দোকানের সংখ্যা বেআইনি ভাবে বেড়েই চলেছে, তারা অন্যায় কাজকর্ম যথা চুরি, ছিনতাই, ডাকাতি ইত্যাদি করেই যাচ্ছেন। মেয়েদের উপর অশালীন আচরণ করছেন। মাননীয় মন্ত্রী মহাশয়কে বলছি আপনার যে একসাইজ ডিপার্টমেন্ট আছে, তাদের দিয়ে অনতিবিলম্বে এই মদের দোকান বন্ধ করা হোক। এখান দিয়ে যাতে মানুষ স্বাভাবিকভাবে চলাফেরা করতে পারে সেটা দেখুন। এই মদ খেয়ে বহু লোক অসুস্থ হচ্ছে, বহু লোক মারা যাচ্ছে কিন্তু তাও খাওয়া ছাড়ছে না। আমি আপনার মাধ্যমে আবগারি বিভাগের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে তার ডিপার্টমেন্ট ইমিডেয়েটলি সমস্ত রকম বেআইনি মদের দোকান বন্ধ করে দেন, তার ব্যবস্থা করা হোক।

## ZERO HOUR

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কালকে এই বিধানসভায় প্রণব মুখার্জিকে আমাদের প্রধানমন্ত্রী, আমাদের পার্টির নেতা বহিষ্কার করার জন্য কতগুলি ভুল তথ্য দিয়ে হাউসে যে সমস্ত কথা মাননীয় সদস্য শচীন সেন, সুমন্ত হীরা এবং অনিল মুখার্জি বলেছেন তা সর্বৈব মিথ্যা। সারা ভারতবর্ষে সবচেয়ে বড় গণতান্ত্রিক দল তাদের নিজেদের কাজে হস্তক্ষেপ করে এবং যেভাবে অসত্য কথা, অশালীন কথা এবং অভদ্রভাবে এখানে প্লেস করেছেন তা অতি নিন্দনীয়। এই খবর বহু সংবাদপত্রে সংবাদ আকারে বেরিয়েছে, জনসাধারণের এই সংবাদ পড়ে তাদের মনে হয়েছে এই হাউস যেন একটি অসত্য আলোচনার মাধ্যম হিসাবে তৈরি করা হয়েছে। সেটাই জনসাধারণের কাছে প্রমাণিত হল। আমি আপনার কাছে অনুরোধ রাখব কাল সর্বভারতীয় দলের নেতা এবং প্রধানমন্ত্রী, আমাদের নেতা তিনি যেটা করেছেন তা আমরা সবাই মিলে মেনে নিয়েছি এবং তা নিয়ে এমন একটা ঘটনা তৈরি করা হল, তাতে আপনার সম্বন্ধেও কুৎসিত আলোচনা করেছে যে আপনি নাকি ওই সংবাদে অংশগ্রহণ করে তাদের সাহায্য করেছেন। আমি এই ব্যাপারে একটা প্রিভিলেজ আনব এবং এইরকম যদি খবর বের হয় তাহলে এই চেয়ারের মর্যাদা থাকে না। আমি এই ব্যাপারে প্রিভিলেজ আনব, লিখে রেডি করছি। মাননীয় সদস্য সুমন্ত হীরা, শচীন সেন, অনিল মুখার্জি যেসব কথা বলেছেন তা প্রসিডিংস থেকে বাদ দিন। এইভাবে হাউসকে বিভ্রান্ত করার কোনও অধিকার নেই তাদের। গণতান্ত্রিককামী মানুষের কাছে আপনারা যেভাবে অসত্য ভাষণ উল্লেখ করলেন, সি.পি.এম যেভাবে উল্লেখ করলেন সেটা আপনার এক্সপাঞ্জ করা উচিত। কালকের ধারাবিবরণী যদি দেখেন তাহলে বুঝবেন পুরো ভাষণটাই অসত্যে ভরা। এই যদি ঘটতে থাকে তাহলে কাগজে যেসব ঘটনা বেরুচ্ছে জ্যোতিবাবু এবং ভবানী মুখার্জি সম্বন্ধে আমরাও তা এই বিধানসভায় তুলব। নোংরামি এবং কাদা ছোঁড়াছুড়ি যদি এইভাবে চলতে থাকে তাহলে বিধানসভার মর্যাদা বিঘ্নিত হবে। এই জিনিস বন্ধ করতে হবে। গতকাল যেগুলি ঘটেছে দেখে দেখে ওই বিষয়গুলি বাদ দিন এটাই আপনার কাছে আবেদন।

**মিঃ স্পিকার :** আমি খুব আনন্দিত মিঃ বাপুলি, যে আপনি হাউসের মর্যাদার ব্যাপারে খুব চিন্তিত। কারণ এতদিন পরে আপনার মুখ থেকে একটা ভাল কথা শুনছি, খুব ভাল লাগছে। কিন্তু প্রশ্ন হচ্ছে অনেক মেম্বার তো অনেক কথা বলেন, তাহলে আপনার প্রসিডিংস পড়লেও তো অনেক কিছু বাদ দিতে হয়। আপনি দীর্ঘ ৯ বছরে তো অনেক কথা বলেছেন তার সবই তো তাহলে বাদ দিতে হয়। সুতরাং এইরকম তো বাদ দেওয়া যায় না, যে যা বলছে বলতে দিন।

[3-20 — 3-30 P. M.]

**শ্রী আব্দুল মান্নান :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, *আপনি এটা অ্যাডমিট করেছিলেন, এতে কিন্তু অনেক কিছু বেসলেস থাকতে পারে। স্যার, কালকে আমি আসতে পারিনি সংবাদপত্রে* যেটুকু পড়লাম তাতে দেখলাম যে, সরকার পক্ষের সদস্যরা কালকে খুব আনন্দের সঙ্গে হাততালি দিয়েছেন, তার সঙ্গে সঙ্গে নাচাও শুরু করেছেন ভারতীয় জাতীয় কংগ্রেসের সভাপতি আমাদের একজন প্রাক্তন নেতাকে বহিষ্কার করেছেন বলে। এটা সত্য বনমালি দাসের চপেটাঘাত

এবং ডঃ অশোক মিত্রের পদাঘাত তারা সহ্য করতে পারছিলেন না, যখন নিজেদের দলের বিভিন্ন জায়গায় পঞ্চায়েত থেকে আরম্ভ করে আমাদেরই আর একজন সদস্য মীরফকির মহম্মদ-র বাম হাতের চড় যখন তারা সহ্য করতে পারছিলেন না তখন সেই জ্বালাযন্ত্রণায় দুঃখে যখন কাতর, তারা একটি জিনিস দেখলেন ভারতীয় জাতীয় কংগ্রেসের শৃঙ্খলা ভঙ্গের অপরাধে একজন শৃঙ্খলাভঙ্গকারীকে দল থেকে বহিষ্কার করেছেন তখন তারা আনন্দে নাচতে আরম্ভ করেছেন। তাই আপনার কাছে স্যার একটি অনুরোধ করব যে, যারা নাচছে তারা আজকে পার্লামেন্টে ৪২ থেকে ২৮য়ে নেমে এসেছে, আর আমরা ৪১৫য় উঠে এসেছি। ওরা আস্তে আস্তে নাচতে নাচতে শূন্যে নেমে আসবে, আমরা তখন ৬২৫ গিয়ে হাজির হব। ওদের এই নাচার জন্য যদি হাউস বন্ধ করে দিতে হয় তার জন্য আমি আপনার কাছে আবেদন রাখছি যে, ওরা যাতে নাচতে পারে তার জন্য হাউস বন্ধ রাখুন। আমাদের দিনের পর দিন জনপ্রিয়তা বাড়ছে, আর ওদের জনপ্রিয়তা আস্তে আস্তে কমছে। তিনটি মুখ্যমন্ত্রী ছিল-দুটো আর.এস.পি., একটি ফরোয়ার্ড ব্লক। ওদের সেই সৎসাহস নেই। ওরা একটা অবস্থার মধ্যে দাঁড়িয়ে রয়েছে, সেইজন্য আমি আপনার কাছে আবেদন জানাচ্ছি যে ওদের আর একটু নাচার ব্যবস্থা করে দিন।

**শ্রী শচীন সেন ঃ** মিঃ স্পিকার স্যার, আমি পারমিশন নিয়েছি, এই জন্য যে গতকাল দু-একটা সংবাদ এখানে পরিবেশ করেছিলাম তাতে আমি অনেকখানি বিমর্ষ হয়েছিলাম, আবার ঠাট্টাও করেছিলাম, কারণ ওরা তো ঠাট্টার পাত্র কিনা। আমি যখন দ্বিতীয় সংবাদ পরিবেশন করি তখন বলেছিলাম যে একটা সংবাদ এসেছে সেটা যাচাই করা দরকার। আজকে আনন্দবাজারে দেখেছি তারা লিখেছেন যা, তা যাচাই করা দরকার এবং সেটা আমি করেছি। সংবাদ হচ্ছে যে কলমাপতি ত্রিপাঠী তিনি এখনও রিজাইন করেননি। তিনি করবেন দলবলসহ তৈরি হচ্ছেন এই ব্যাপারে। মুসলিম মহিলা বিল যদি জবরদস্তি পাশ করার ব্যবস্থা হয়, যদি কোনও ব্যবস্থা না নেওয়া হয় তাহলে দলবলসহ তিনি পদত্যাগ করবেন, সেই সংবাদ আমার কাছে আছে।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** স্যার, আমি আপনার মাধ্যমে স্বাস্থ্য দপ্তরের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টি হল বাঁকুড়া জেলায় ম্যালেরিয়ার যে সিজনাল ওয়ার্কাররা আছে এদের সংখ্যা ২৪০ জনের মতো। এদের অস্থায়ীভাবে নিয়োগ করা হয় বিশেষ করে একটি সিজনাল সময়েতে। এবং এখানে ১০২ জনকে ২ রা মে থেকে নিয়োগ করা হবে এবং বাকি সিজনাল পাংখা পুলার থেকে সি. এম. ও. এইচ. ১০জনকে নিয়েছে। এখন ৮০ জনের অবস্থা ভয়াবহ-এই ৮০ জনের যে সিজনাল ওয়ার্কাররা আছে ম্যালেরিয়া ডিপার্টমেন্টে তাদের এখনও পর্যন্ত কোনও রকম অস্থায়ীভাবেও ব্যবস্থা হচ্ছে না। এর জন্য ২৪শে এপ্রিল থেকে বাঁকুড়ার চিফ মেডিক্যাল অফিসারের সামনে তারা অনশন করছেন। এই অনশনের মাধ্যমে তারা তাদের দাবি সরকারের দৃষ্টিতে আনবার চেষ্টা করছেন। এই অনশন করে তারা অনেকেই অসুস্থ হয়ে পড়েছেন, এই ব্যাপারে সি. এম. এইচের. পক্ষ থেকে কোনও ব্যবস্থা নেওয়া হয়নি। এই ৮০ জনকে অবিলম্বে সেখানে যাতে এনগেজমেন্ট করা যায় তার জন্য আমি আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**ডাঃ হরমোহন সিনহা ঃ** স্যার, আপনাকে একটা ইনফরমেশন দিচ্ছি। আমাদের নব

গেটের সামনে ছাত্র পরিষদ বলে পরিচিত যারা ইনকিলাব জিন্দাবাদ, প্রনব মুখার্জি জিন্দাবাদ বলে ধ্বনি দিচ্ছে। তাদের কয়েকজনকে পুলিশ গ্রেপ্তার করে নিয়ে গেল। ওদের ঘরের ব্যাপারে এখানে এসে চেঁচামেচি করছে কেন সেটাই আমার জিজ্ঞাস্য?

**শ্রী সুমন্তকুমার হীরা:** স্যার, একটি অপরাধের ঘটনা হাউসের সামনে রাখতে চাই। গত ২৭ তারিখে রাত দেড়টার সময়ে নর্থ ইউনিয়ন চটকলের লাইনে এক মহিলার উপর ননত্রিত বলে একজন সমাজবিরোধী বলাতকার করার চেষ্টা করে এবং মহিলাটি চিৎকার করায় লোকজন এসে তাকে রক্ষা করে। সেই লোককে এন্টালী থানার ও.সি. গ্রেপ্তার করায় আই.এন.টিউ.সির লোকেরা তার উপর চাপ দিচ্ছে যাতে তাকে ছেড়ে দেওয়া হয়। আমি বলতে চাই যে এই রকম রেপ কেসের আসামিকে যেন ছেড়ে দেওয়া না হয়।

**শ্রী শান্তিরাম মাহাতো:** স্যার, আপনার মাধ্যমে পানীয় জল সরবরাহ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। পুরুলিয়া জেলার সর্বত্র পানীয় জলের হাহাকরা দেখা দিয়েছে। এপ্রিল,মে, জুন, জুলাই এই ৪ মাসে পুরুলিয়া জেলার প্রায় সব গ্রামে তথা শহরে পানীয় জল থাকে না। এখনই কুয়ো, পুকুরের জল নেই। নলকূপগুলি অকেজো হয়ে পড়ে আছে। অবিলম্বে এর একটা ব্যবস্থা না করলে গরু, মোষ ছাগল মারা যাচ্ছে এবং মানুষের মধ্যেও নানা রোগের সৃষ্টি হচ্ছে।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস:** স্যার, রাজার সূক্ষ্ম বস্ত্র পরিধানের গল্প অনেকে জানেন। রাজা যখন রাজপথ দিয়ে যাচ্ছেন তখন তার স্তাবকরা বলছেন রাজাকে কি সুন্দর দেখাচ্ছে। আমরা আজ এবং কালকে সংবাদপত্রে দেখলাম পশ্চিম বাংলা শুধু নয় সারা ভারতের প্রধান একটি রাজনৈতিক দলের নেতাদের বহিষ্কারের ব্যাপারে স্তাবকরা সমস্বরে সমর্থন করছেন। এটা একটি স্বৈরতান্ত্রিক, অগণতান্ত্রিক দল। (গোলমাল) স্তাবকরা বলতে শুরু করলেন খুব ভাল হয়েছে। এই স্বৈরতান্ত্রিক কংগ্রেস দলের স্তাবকরা রাজার সূক্ষ্ম বস্ত্র পরিধানেব মতন জনগণকে বলছেন সব ঠিক অছে। নগ্ন স্বৈরতন্ত্রের চেহারা দেখার পরেও স্তাবকরা বলছে সব ঠিক আছে। ওদের আচরণ দেখে রাজার সূক্ষ্ম বস্ত্র পরিধানের গল্প মনে পড়ে গেল।

**ডাঃ জয়নাল আবেদিন:** কংগ্রেস সম্বন্ধে বলছেন। ইট ক্যানট বি ডিসকাশড হিয়ার।

**মিঃ স্পিকার:** এটার কোনটা আনপার্লামেন্টারি?

**ডাঃ জয়নাল আবেদিন:** এটা আমাদের ইন্টারনাল অ্যাফেয়ার।

**মিঃ স্পিকার:** সে রকম তো আপনারাও বলেন।

[3-30 — 4-00 P.M.] [including adjournment]

**শ্রী অজিত বোস:** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে আমার নৈহাটি কনস্টিটিউয়েন্সির জিরাট রোডের প্রতি পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। এই জিরাট রোডটি পূর্ত বিভাগের অধীনে। এই রোডটি সাহেব কলোনি থেকে আরম্ভ করে নৈহাটি বরদা ব্রিজ পর্যন্ত বছরের অধিকাংশ সময় মানুষ এবং যান-বাহন চলাচলের অযোগ্য হয়ে থাকে। গত ৪ঠা মার্চ মুখ্য মন্ত্রী নৈহাটি গিয়েছিলেন, তার গাড়ি ঘণ্টায় ৫ কিলো

মিটারের বেশি চলতে পারেনি এমনই রাস্তাটির অবস্থা। গতকাল আমরা পূর্ত বিভাগের ব্যয় বরাদ্দ অনুমোদন করেছি, অনেক কথা হয়েছে, আমি আপনার মাধ্যমে পূর্ত বিভাগের মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ করছি এবং দাবি করছি এই রাস্তাটি অবিলম্বে সংস্কার করার জন্য এই রাস্তা জনবহুল রাস্তা, এই রাস্তা দিয়ে যাতে মানুষ যান-বাহন চলাচল করতে পারে তার ব্যবস্থা অবিলম্বে করা দরকার। এই রাস্তা হাবড়া, অশোক নগর, বারাসাত অঞ্চলের সঙ্গে বাস যোগাযোগের একমাত্র রাস্তা। স্যার, আমি আপনার মাধ্যমে পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয়ের কাছে দাবি করছি তিনি এই ব্যাপারে এই বিধানসভায় একটা বিবৃতি দেবেন কেন তিনি এই রাস্তা সংস্কার করছেন না।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** স্যার, আমার একটা পয়েন্ট অফ অর্ডার আছে।

**মিঃ স্পিকার ঃ** মিঃ বাপুলি, আপনার পয়েন্ট অব অর্ডারটা কি বলুন।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার পয়েন্ট অব অর্ডার হচ্ছে আপনি ওখানে বসে আছেন, আমরা এখানে বসে আছি ভারতবর্ষে গণতন্ত্র আছে বলে। আপনি গণতন্ত্রের ধারক এখানে বসে আছেন, আমরা গণতন্ত্রে বিশ্বাসী বলে এখানে বসে আছি। সারা ভারতবর্ষে টু থার্ড মেজরিটি সব জায়গায় ছিল, এখন সেটা কমে গেছে, আমরা যদি ভাবতাম যে এদের এখানে আসতে দেব না তাহলে ২০ বছর আগে আমরা ইলেকশন বন্ধ করে দিতাম। কিন্তু আমরা তা করিনি গণতন্ত্রে বিশ্বাসী বলে। এদের আমি বলি আমরা গণতন্ত্রের জন্মদাতা, পিতা, আর তোমরা হলে আমাদের পুত্র, নাতি, নাতনি, তোমরা এটা বোলো না, পাপ হবে।

**মিঃ স্পিকার ঃ** মিঃ বাপুলি, আপনার যে গণতন্ত্রের ব্যাপার আছে সেটা তো আমার জানা আছে। কোর্টে অনেক মামলা করতে হয়েছিল মিসা ইত্যাদি নিয়ে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** স্যার, গণতন্ত্র হলে ওটা হয়, সবই গণতন্ত্র হাইকোর্ট যে আছে ওটাও গণতন্ত্র।

**শ্রী দেবীপ্রসাদ বসু ঃ** স্যার, আমি এই বিতর্কে যাচ্ছি না, আমি রবীন্দ্রনাথের একটা লাইন বলছি—

পাদুকা তুলে পড়িয়া লুটি
ঘৃণায় মাথা অন্ন খুঁটি
ব্যগ্র হয়ে ভরিয়া মুঠি যেতেছে ফিরি ঘর
ঘরেতে বসে গর্ব করে,
পূর্ব পুরুষের আর্য তেজে
দর্প ভরে পৃথ্বী থর থর।

(At this stage the House was adjourned till 4-00 P.M.)

**(After Adjournment)**

[4-00 — 4-10 P.M.]

## The West Bengal Legislature (Members' Pension) Bill, 1986

**Shri Patit Paban Pathak :** Mr. Deputy Speaker, Sir, I beg to

ntroduce the West Bengal Legislative (Members' Pension) Bill, 1986.

**Dr. Zainal Abedin :** Sir, I beg to oppose the introduction of The West Bengal Legislature (Members' Pension) Bill, 1986.

**শ্রী পতিতপাবন পাঠক ঃ** আমার যা বলার আছে সেটা পরে বলব।

**Dr. Zainal Abedin :** Let the Hon'ble Minister satisfy the House what are the compelling situation which have forced the Government to move the Bill and pass it. Hence I oppose the Bill.

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** পার্লামেন্টের মেম্বারদেরও পেনসনের ব্যবস্থা হয়েছে।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** আমার আপোজ করবার রাইট আছে বলে আমি অপোজ করছি এবং এটা করছি অ্যাকর্ডিং টু রুল।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** মিঃ আবেদিন লিস্টে আপনার নাম আছে কাজেই আপনি বিলের উপর আপনার বক্তব্য বলুন।

**Dr. Zainal Abedin :** I have opposed the introduction of the Bill. So let the issue is decided first whether the Opposition stands or introduction stands.

**শ্রী পতিতপাবন পাঠক ঃ** কেন এই বিল আনা হয়েছে সেটা আমি পরে বলব। আমরা আইনগতভাবে এই বিল এনেছি এবং অনুরোধ করছি বিলের উপর আলোচনা শুরু হোক।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** ডাঃ আবেদিন যখন বিলের ইনট্রোডাকশনের ব্যাপারেই আপত্তি করেছেন তখন আমি ইস্যুটা ভোটে দিচ্ছি।

The motion of Shri Patit Paban Pathak that the Bill be introduced, was then put and agreed to.

(Secretary then read the Title of the Bill)

**Shri Patit Paban Pathak :** Sir, I beg to move that the West Bengal Legislature (Memebers' Pension) Bill, 1986 be taken into consideration.

**Dr. Zainal Abedin :** Sir, the Minister must make his initial speech stating what are the circumstances or what are the reasons which have compelled him to bring in this legislation.

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** মিনিস্টারের কিছু বলার থাকে বলুন।

**শ্রী পতিতপাবন পাঠক ঃ** আমি বিলটি কনসিডারেশনের জন্য প্রেস করলাম। পরে আমি উত্তর দেবার সময় আমার বক্তব্য রাখব।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** স্যার, প্রথমেই ওনার বক্তব্য রাখুন।

**Mr. Deputy Speaker :** Dr. Abedin, you please open the debate.

**Dr. Zainal Abedin :** Mr. Deputy Speaker, Sir, it is customary tha the Hon'ble Minister while introducing the Bill and while moving the First Reading should make some statement convincing the House.

(Shri Deb Ranjan Sen : Not necessary)

মিঃ সেন আপনি কত দিন এখানে আছেন? তিন দিনের যোগী, ভাতকে বলছেন অন্ন। আমি আপনাকে সরাসরি জিজ্ঞাসা করি এই বিল আপনি কি কারণে আনলেন? what are the compulsions, what are the objects or what are the reasons? আপনাকে এই বিল আনতে উৎসাহিত করা হয়েছে, প্ররোচনা দেওয়া হয়েছে। There are two clauses one is pre-disposing clause and the other is exciting clause আপনি যেভাবে বিলটি প্লেস করেছেন অবজেক্ট অ্যান্ড রিজিনস যা দেখছি অত্যন্ত unconvincing and in my estimate more is unsaid than is said এটা নং ওয়ান দ্বিতীয় হচ্ছে common complaint, everyday, every night, every hour, every minute either outside or inside আজকে আপনাদের জানা উচিত যে এখানে যত দিন ধরে বসেছেন financial constraint-এর মধ্যে চালিয়ে যাচ্ছেন। আমি এই প্রসঙ্গে আপনাকে বলি আপনি এস্টিমেট দিয়েছেন that is entirely empirical, that is not arithmatical এবং it is entirely empirical estimate আপনি ফাইন্যান্সিয়াল মেমোরেন্ডামে যে কথা বলেছেন, আমি আপনাকে সরাসরি জিজ্ঞাসা করি এই বিলে কোয়ালিফাইং ক্লজ নেই কেন? আপনাদের দলে আমাদের দলেও আছে Principal, Professor, Businessmen and so on and so forth ডাক্তার এসেছেন, উকিল এসেছেন। একটা blanket proposal for pension করেছেন। আপনাদের ব্লাঙ্কেট প্রপোজাল হল এই হাউসে ৫ বছর সার্ভ করার পর My honourable friend from Onda and my honourable friend, the Maharaja of Lalgola—are they going to surrender their assets? Is the lawyer going to surrender his licence if anybody comes here. মহারাজা বীরেন্দ্র নারায়ণ রায় প্রিন্সিপ্যালও আছেন এবং big business magnates are there পার্লামেন্টে আপনাদের দলের তরফ থেকে যে কথা বলেছেন সে কথা ভুলে গেলে চলবে না। আপনি বয়সের কথা উল্লেখ করেন নি। আপনার এই বিলের মধ্যে কোনও কেয়ালিফাইং ক্লজ দেখতে পাচ্ছি না। it is a blanket proposal for pension পার্লামেন্টের এই প্রসঙ্গ উঠেছিল। why do you forget the blanket principal of May's Parliamentory practice? আপনি রিজন দেখান upto what age he is eligible.

[4-10 — 4-20 P. M.]

আজকে এই কথা বলেন নি প্রফেসনে আলাদা লাইভলিহুড থাকে। আমি যতটুকু বুঝেছি তাতে ফ্রিডম ফাইটারসদের ক্ষেত্রে ফ্রিডম ফাইটারস পেনসন কনসিডার হবে না। He will be allowed to welcome that pension. We give it not as pension but honour to people fought আপনার কাছে আমার প্রশ্ন, হাই কোর্টের একজন জাজ রিটায়ার করে পার্লামেন্টে অ্যাসেম্বেলিতে এসেছেন, আমাদের মহামান্য স্পিকার সাহেবও বাদ দিয়ে এই প্রস্তাব করেন নি, দেয়ার আর মেনি ইনস্ট্যান্সেস। স্পিকার, স্যার, আপনি একজন

ক্রিমিন্যাল ল-ইয়ার স্পিকার ইজ এ পারমানেন্ট ক্রিমিন্যাল কাউনসেল। ওখানে গিয়ে ১৪ গুণ আয় করবেন, আর এগেন এখানে এসে টু ক্যারি কোল টু দি নিউ ক্যাসেলস। আপনাদের কোন মার্কসীয় দর্শনে এই কথা বলা আছে যে, কোয়ালিফাই না করে আপনারা ব্ল্যাঙ্কট পেনসন দিয়ে দেবেন? এটা আমি আপনার কাছে জানতে চাই। কোনও সোসালিস্ট কান্ট্রিতে এই কথা বলা আছে? আমার জানা হাউস অব কমনসে এই ব্যবস্থা আছে। সেখানে কন্ট্রিবিউটরি প্রভিডেন্ট ফান্ড অ্যান্ড পেনসন স্কীম আছে and members after retirement, ofter certain qualifying clause, they are entitled to a certain amount of pension which has been raised from time to time as qualifying clause. Even in west Germany সেখানে কোয়ালিফাইং ক্লজ আছে। ইভেন ইন ওয়েস্ট জার্মানি আপনি জি.ডি আর. এর কথা বলবেন। আমি অত জানি না, কিন্তু সেখানেও একটা এজ আছে, আফটার ৬৫ ইফ হি রিটায়ারস, তার যদি অনারেবল মিনস অব লাইভলিহুড না থাকে দেন হি ইজ এলিজিবল দ্যাট পেনসন। আপনি এখানে কোনও কোয়ালিফাইং ক্লজ দিলেন না। এছাড়া আমি ডিগনিফায়েড প্রফেসনের কথা বললাম, আপনাদের দলে আপারটচিকি অনেকেই এসেছেন and they have got underground professions and underground earning তাতে আপনার কোনও প্রোটেকসন নেই। যেমন আমাদের রাজা বীরেন্দ্র নারায়ণ রায়, জমিদার বাঁচাবার জন্য, প্রাসাদ বাঁচাবার জন্য, ওর প্রাসাদে যার থাকে তাদের সেখানে দিয়ে এখানে এসেছে। আমি এই জন্য ব্ল্যাঙ্ক প্রোপোজালের বিরোধিতা করছি। অন্য দিক দিয়ে আপনার কাছে আগে যেটা ক্রিটিসাইজ করেছি প্রায়রিটির ব্যাপারে, আবার বলছি এই গভর্নমেন্ট বাঁরে বারে এসেছে। ইউ আর গোয়িং টু ফুলফিল এ ডিকেড। আপনাদের প্রায়রিটি ভুলে গেছেন। আপনাদের পানীয় জল নেই, লোকে বার বার বলছে ব্যারামের ওষুধ নেই, মানুষের রোগের চিকিৎসা হচ্ছে না, স্কুল ঘর নেই, ছাত্ররা ঝড় বৃষ্টিতে গাছতলায় বসে আছে। কাজেই সেখানে প্রায়রিটি না করে রঙীন পুস্তক বের করছেন বামফ্রন্টের ৮ বছর নামে. অথচ হসপিটাল হচ্ছে না। কি আপনাদের অ্যাচিভমেন্ট? বরাদ্দ ছিল ষষ্ঠ পরিকল্পনায় বামফ্রন্টের প্রচার বিভাগের জন্য ৪ কোটি টাকা, আর আপনাদের ঢাক ঢোল পেটাবার জন্য ৭ কোটি টাকা ব্যয় করে ফেললেন। আবার বলছেন আমদের টাকা নেই। এই প্রায়রিটিটা আপনারা হারিয়ে ফেলেছেন। ফর গ্র্যান্টিং পেনসন টু মেম্বারস এই যে মেম্বারদের আপনারা পেনসন দেবেন, এটার সঙ্গে আপনাকে তুলনামূলক বিচার করতে হবে। This is your first priority by providing clear drinking water to the distressed people দি থার্ড কোয়েশ্চেন ইজ ডাইরেকশন। আপনারা এটাকে কোনও দিকে নিয়ে যেতে চাইছেন? Are you treating the legislature at par with Government employees and others? এখানে কোনও কোয়ালিফাইং ক্লজ আপনার দেখলাম না। রিজনস অ্যান্ড অবজেক্টসেও আপনার দেখলাম না যে, অনারেবল মিনস অব লাইভলিহুড তাদের থাকছে না। No body is there to steer the old and the gentleman who have served this Assembly for five years.এই কথা আপনার কোথাও বলা নেই। আজকে সেই জন্য এর সঙ্গে একমত হওয়া যায় না। আজকে Parliament, you ask your party whether you supported it or opposed it. আপনাকে ওখানে বলবেন অপোজ করব, প্রগতিশীল সাজব, আর এখানে এসে বলবেন সাপোর্ট করব,

থলি সেলাই করে বসে থাকবেন! (ভয়েস ঃ **সত্যপদ ভট্টাচার্য ঃ**- আপনারা বলুন পেনসন নেবেন না।) আমি জানি না, আপনি সেদিন মেলায় কাপড় কিনতে গিয়েছিলেন থলি বানাবার জন্য এবং পেনসনের টাকা থলিতে রাখার জন্য। এর উত্তর আজকে দিতে হবে আপনাকে। আপনি জমিদার মানুষ। কমিউনিস্ট না হলে ধন বাঁচানো যায় না দুর্বৃত্তদের হাত থেকে। you have given shelter to antisocials and criminals ধন বাঁচাবার জন্য। সুতরাং আপনার আনন্দের কোনও কারণ নেই।

আজকে সেদিক দিয়ে আমি মনে করি এই রাজ্যের আরও প্রায়রিটি সেক্টার আছে যেখানে অ্যাটেনশন দেওয়া দরকার। আপনি একটা এস্টিমেটে বলেছেন, ৬৫ লক্ষ টাকা আপনার এক্সচেকার থেকে যেতে পারে। what is the ground? Can you furnish us leaving 1200 and odd people? এটা আপনি বলুন। তারপর জিজ্ঞাসা করছি, আপনি এটা দিতে চেয়েছেন ১৯৫২ সাল থেকে। আপনারা তো এই সরকারের পার্টিসিপেট করে চলে যাচ্ছেন, এখানে opposition is a part of the Government in democracy তখন আপনাদের শুভবুদ্ধি হয়নি কেন যে এই জাতীয় প্রস্তাব আপনারা সমর্থন করবেন? আপনাদের শুভবুদ্ধি হয়নি কেন যখন পার্লামেন্টে এই প্রস্তাব এসেছিল তখন এটা সমর্থন করার? পশ্চিমবঙ্গে আপনারা ১৭৬ জন আসবেন এবং সব মিলিয়ে জুলিয়ে ২৩৮ জন হবেন তারজন্য একটা ব্ল্যাঙ্কেট প্রভিসন রাখার দরকার ছিল। ওখানে করবেন অপোজ আর এখানে করবেন সাপোর্ট এবং এমন সময় নিয়ে আসবেন যখন exchequer is not insolvent position. West Bengal economy is virtually on economy of bankruptcy. ব্যাঙ্কক্রাপ্টসি এখানে আপনারা এনেছেন। আমরা বারে বারে বলেছি, This Government has precipitated bankruptcy in the economy—economy is insolvent তাও যদি আপনারা আনার দরকার মনে করতেন তাহলে সেখানে যে কাস্টম আছে যে এই জাতীয় প্রস্তাব নিয়ে অনেক দিন ধরে আলোচনা করার এবং ফর এলিসিটিং পাবলিক অপিনিয়ান এটা সার্কুলেসানে দেওয়া, প্রচার করা—তা কি আপনারা করেছেন? West Bengal is a conscious state. People here are democratically conscious. আপনারা বারবার বলেন, সেখানে পাবলিক অপিনিয়ান এলিসিট করেছেন কি? এর পর আমরা মনে করছি যখন আপনাদের সুবিধা হবে, এই জাতীয় প্রিন্সিপ্যাল আনার চেষ্টা করবেন উইদাউট এনি ক্লারিফিকেশন। সুতরাং আমি বলব, যেভাবে বিলটি এসেছে— আমি পেনসনের প্রিন্সিপ্যালে অপোজ করিছ না, কিন্তু এ ক্ষেত্রে যেভাবে এসেছে— আনকোয়ালিফায়েড ব্ল্যানকেট পেনসন এটা অপোজ করার আমার যথেষ্ট কারণ আছে। কারণ, পশ্চিমবঙ্গে you have not been able to shoulder the responsibility of the displaced persons তা ছাড়া ভারতবর্ষে টোয়েন্টি পয়েন্ট প্রোগ্রামের ফলে যে কাজ হয়েছে তাতে যেখানে ৫২ পারসেন্ট মানুষ বিলো পভার্টি লাইন ছিল এখন ৩২ পারসেন্ট বিলো প্রভাটি লাইনে এসেছে কিন্তু আপনারা পশ্চিমবঙ্গে তো এই পিকচার পাল্টাতে পারেন নি। 20-point programme was confined on your tenure of office in the Government of West Bengal আপনাদের সেখানে মহান কৃতিত্ব নেই। আপনাদের ইনডিভিজুয়ালের স্বাস্থ্য কিম্বা অর্থ অথবা দুটিরই বৃদ্ধি হতে পারে কিন্তু সাধারণ মানুষের ভাগ্য পরিবর্তন করতে আপনারা বিশেষভাবে সমর্থ হন নি। আজকে আপনাদের পার্লামেন্টে ২/১টি বক্তব্য

তুলে ধরতে চাই যে আপনারা কি ভাবছেন, কি আপনাদের ভাবা উচিত। এই পেনসন স্কীম সব জায়গায় চালু করে নি, আমরা জানি, সেখানে কিছু ডিসপ্যারিটি আছে।

(ভয়েস ঃ সবাই করে দিয়েছে।)

সবাই করে দিয়েছে? কবে করল? আমি তো জানি না।

I do not oppose the principle of pension but taking this opportunity I would like to make a few suggestions. I oppose this kind of principle of giving blanket right of pension to all ex-Members of Parliament.

Only last week, we debated the Private Members Bill about the pensioners and at that time the Hon-Members Shri Gadgil gave in detail as to how this idea of giving pension started. The main principle that lies behind this pension is that because of age a person is unable to earn his bread by not doing any work. He is unable to lead an honourable life. This pension stands on a different footing from the pension that a freedom fighter gets. The Home Minister said that pension to freedom fighter is granted as a honour and not because of age. This right of pension which is being granted now is a blanket right. A member of Parliament who comes to the Parliament for four years and ten months irrespective of his age, he gets right to pension. If a Member of Parliament is getting a pension of Rs. 2,000/- for example some of the High Court Judges who after retirement come to this august House, they may be getting a pension of Rs. 2,000/- will it be proper to tax our treasury by giving this pension to these particular persons?

আমি অ্যাকচুয়েলি এই প্রশ্নটা তুলতে চাচ্ছি। আপনাবা যারা জীবিকায় আছেন, আপনারা নাকি সন্যাসীর পর্যায়ে এসে গেছেন, আপনাদের এত অনিহা! আপনাদের প্রত্যেকের একটা অ্যাভোকেশন আছে, প্রফেশন আছে, সোর্স অব লাইভলিহুড আছে, আপনারা নিজেরাই এটা বলেন। এর উপরে এই জাতীয় ব্লাঙ্কেট প্রভিশন এক্সচেকারের উপরে আনা without meeting the primitive necessity of the people who have elected us to this House আমি সমর্থন করতে পারছি না। এর অবেজেক্টিভ কনডিশন ইজ নট রাইট। আর একটা জিনিস আপনাদের জানা উচিত। এক বছর বাদে ইলেকশন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ট্রেজারি বেঞ্চ খালি। একজন ক্যাবিনেট মিনিস্টার নেই যাকে অ্যাড্রেস করতে পারি। In the fitness of things in such a controversy Bill—it would be in the fitness of things one member of the Council of Minister be present here, at least the Finance Minister should have been present. Unfortunately you allowed guillotine yesterday. I find to-day not a single Cabinet Minister is present.

**Mr. Speaker :** I do not fix the Naional Development Council meetings date at Delhi. That date has not been fixed by me.

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** আমাদের আরও কিছু সুবিধা আছে। আজকে মোটর ভিহিকল্‌স,

রেলওয়ে কুপন, এই জাতীয় আর একটি বিল আসছে দেখছি। আপনি এই জাতীয় পিসমিল লেজিসলেশনের মধ্যে যাচ্ছেন কেন? Let this proposal be thrown to the public for eliciting public opinion No.1 আজকের অর্থনৈতিক অবস্থায় এদের মত যাচাই করা উচিত। No.2 let there be a sitting of all leaders of all political parties here আপনারা সংখ্যা গরিষ্ঠ দল। আপনাদের পার্টিতে অনেক ভাগ। কিন্তু তথাপি বলব যে সকলকে ডেকে একটা কমপ্রিহেনসিভ আলোচনা করুন। কমপ্রিহেনসিভ কিছু না করে আপনি পিসমিল করতে যাচ্ছেন কেন? আপনি আজকে আলোচনার জন্য একটা নোটিশ দিয়ে বসে আছেন। আপনি কমপ্রিহেনসিভ লেজিলেশন আনতে পারছেন না। আপনার যা কিছু সব পিসমিল প্রোপোজল। সে জন্য আই অ্যাম forced not to support this bill in the form that it has been brought to this House মাননীয় অধ্যক্ষ মহাশয়, এক বছর বাদে ইলেকশন হবে এটা আশা করা যায়। এরা ইনটেলিজেন্সির খবরে জেনে গেছে যে এরা আসতে পারবে না? সে জন্য ২৩৮ মেম্বারের জন্য একটা লাইফ লং অ্যাসিওরেন্স, লাইফ লং প্রভিশন করে নেবেন? আপনারা যা করছেন, ভোট হলে তো সেখানে আসার কোনও কারণ নেই, আর রিগিং হলে আসার কারণ আছে। দেয়ার আর টু ডিসটিংকশনস। আপনারা যেভাবে এসেছেন right from the voter list and to the last stage. আপনারা বড় গলা করে বলেন যে nothing comparable in the history that has happened here আজকে C.P.I. (M) and Hon'ble Shri Jyoti Basu has been the friend of the poor. It is ridiculous. Nothing is comparable in the history except natural calamities. But Zainal Abedin is present in this House for the last 25 years.আপনার নখ গেছে, চুল গেছে, দাঁত গেছে। আজকে সেই কথা ভাবতে হবে। স্যার আমি চাইছি, এই বিল প্রত্যাহার করুন।

**Mr. Speaker :** Dr. Abedin, you have not proposed any amendment on the Bill. But I find here that you are proposing certain amendment such as that the Bill be circulated for eliciting public opinion there on etc. etc. How is it possible?

**Dr. Zainal Abedin :** Sir, you are not here as old as I am. There are instances. Once certain Bill was introduced and the opposition walked out. On a subsequent day Dr. B.C.Ray allowed a debate on the same Bill in a friendly manner. What we feel that the Hon'ble Minister for Parliamentary Affairs ......

**Mr. Speaker :** Dr. Abedin, I am sorry to say that many a member of your party came to my Chamber and wanted to know as to when the Bill would be passed. It is very strange.

**Dr. Zainal Abedin :** Have you consulted me?

**Mr. Speaker :** Yes, I have consulted your Leader and he has agreed to it. It is very bad.

**Dr. Zainal Abedin :** Sir, I am sorry to say that you are participating

in the debate.

**Mr. Speaker :** I am not participating in the debate. I am only giving you the information. I am just supplying the correct information.

**Dr. Zainal Abedin :** Sir, I am opposing the Bill.

**Mr. Speaker :** If you are opposing the Bill then why have you not proposed the amendment. Without submitting amendments you cannot suggest any amendment in the House.

**Dr. Zainal Abedin :** Is there any bar to discuss the matter in this form?

**Mr. Speaker :** I fail to understand—of course I admit that my parliamentary knowledge is very limited—How do you suggest certain amendments in the House without submitting any amendment to the Bill? It is very strange. Any way, you go on with your speech.

**Dr. Zainal Abedin :** Yes, I can suggest any amendment here. You have your brute majority to pass the Bill. আজকে এই জিনিস আপনাদের উত্তর দিতে হবে এবং আপনি একাধিক বিল আরও যা এনেছেন, সব বিল সম্পর্কে সকলের সঙ্গে ডিসকাশন করে একটা কমপ্রিহেন্সিভ বিল নিয়ে আসুন। পিস মিল লেজিসলেশনের প্রয়োজন নেই। আপনারা প্রায়ই আজ এক কথা বলেন, কাল আর এক কথা বলেন। ওয়েস্ট বেঙ্গল প্রায়রিটি সেক্টার আরও আছে। আপনি সেদিন ছিলেন হাউসে, স্পিকার হিসাবে তো আপনি কিছু বললেন না? in your presence the Minister for power assured us in the House that during four of five years there will be no shortage of power পরের দিন দেখলাম বিধানসভা অন্ধকার, কলকাতা তো অন্ধকারে আছেই। আপনি এগুলি কি রেফার করবেন না?

[4-30 — 4-40 P. M.]

**মিঃ স্পিকার :** ডাঃ জয়নাল আবেদিন, আমি বলেছিলাম ভারতের ভবিষ্যত অন্ধকার।

**ডাঃ জয়নাল আবেদিন :** ভারতের ভবিষ্যত অন্ধকার দেখে আপনার উৎফুল্ল হওয়ার কোনও কারণ নেই, দুঃখিত হওয়াই উচিত। এর পরে আর একটা বিল আছে এবং হয়ত এর পরে কিছু দিন বাদে আরও বিল আনবেন। কিন্তু আমি মনে করি এই বিলে কিছু অ্যানম্যালি আছে, ইরাশনালিটি আছে সেই জন্য You drop this Bill at the moment. You sit with us, you sit with the intelligentia, you sit with the representatives of the people and organisations and formulate a policy. Without any qualifying clauses, the Pension Scheme will be an open blanket legislation for all এমন অনেকে আছেন যারা হাইকোর্টে গিয়ে এক দিনে ৫০০০ টাকা আয় করেন, তাদের কেন এই সুযোগ দেওয়া হবে? স্যার, আপনি নিজেই বলেছেন যে, ইউ আর সাকসেসফুল, তবে আমি জানি না এটা আপনার ক্ষেত্রেও প্রযোজ্য হবে কিনা, অন্য জায়গায় হয়েছে, কিন্তু এখানে টু হোয়াট এক্সটেন্ট হবে সেটা বলে দেওয়া দরকার। There

should be some qualifying clauses with regard to age, with regard to other pecuniary sources of income for better livelihood and the extent of the services to the nation as well as to the people এই কোয়ালিফায়িং ক্লজগুলি থাকা উচিত বলে আমি মনে করি। কিন্তু বর্তমানে এগুলি আমরা এই বিলের মধ্যে দেখছি না। হয়ত সরকার পক্ষ এটা বুঝতে পারেন নি বা তাদের কোনও পলিটিক্যাল মতলব আছে। কারণ এখন ওরা ২৩৮ জন আছেন। So, I am sorry that I cannot support the Legislation proposed by Shri Patit Paban Pathak.

**মিঃ স্পিকার ঃ** আমি জেনারেল মেম্বারের কাছে এবং পতিত পাবন বাবুর কাছে বলছি যে, এই বিল নিয়ে নানা স্তরে আলোচনা হয়েছিল, বিরোধী নেতাদের সঙ্গেও আলোচনা হয়েছিল। আমার চেম্বারে তাদের সঙ্গে কথা হয়েছিল, এই বিল পাশ হবে বলে সব দলের নেতারা মতামত দিয়েছিলেন, শুধু এস. ইউ. সি. দলের মতামত পাইনি, কিন্তু কংগ্রেস (আই) দলের মতামত পেয়েছিলাম, তারা সমর্থন করবেন বলেছিলেন, ইউন্যানিমাসলি পাশ হবে বলেছিলেন। অথচ এখন দুঃখের সঙ্গে লক্ষ্য করছি যে, ইউন্যানিমাসলি হচ্ছে না। অতএব আমার মতে এমন কোনও কাজ ওবিষয়ে করা উচিত নয় যাতে সদস্যদের মধ্যে মত-বিরোধ রয়েছে। যদি ইউন্যানিমাসলি পাশ না হয় তাহলে পাশ করানো উচিত নয়। এখন আপনারা কি করবেন, না করবেন তা ভেবে দেখুন।

**শ্রী সরল দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বিল নিয়ে এখানে যে পরিস্থিতির সৃষ্টি হয়েছে তাতে আমি একটা পয়েন্ট অফ অর্ডার তুলতে চাই। স্যার, এ বিষয়ে যখন বিজনেস অ্যাডভাইসারি কমিটিতে আলোচনা হয়েছিল তখন কংগ্রেস (ই) দলের মুখ্যসচেতক সুব্রত মুখার্জি উপস্থিত ছিলেন এবং তিনি এই বিলের প্রতি তার সম্মতি জানিয়েছিলেন। তা ছাড়াও এই পেনসন বিলটি বহু দিন আগেই সার্কুলেট করা হয়েছে। আজকে এই বিলের ওপরে কোনও অ্যামেন্ডমেন্ট না দিয়েই জয়নাল সাহেব বক্ত ক্ষেত্রের বিরোধিতা করছেন। এভাবে কি বিরোধিতা করা যায়? তার এই বিরোধিতা থেকে আমরা কি বুঝব? তিনি কি শুধু বিরোধিতার জন্যই বিরোধিতা করছেন? অপর দিকে ঐ একই দলের সদস্য মান্নান সাহেব পরবর্তী বিলটির ক্ষেত্রে কমপেনিয়ন নিয়ে যাতে বাসে যাতায়াত করা যায় তার জন্য সংশোধনী প্রস্তাবের মাধ্যমে আবেদন করেছেন। তাহলে ডাঃ আবেদিন কি শুধুই বিরোধিতার জন্য বিরোধিতা করছেন। এটাই আমার পয়েন্ট অফ অর্ডার, এটাই আমি জানতে চাইছি।

**মিঃ স্পিকার ঃ** কংগ্রেস নেতাদের সঙ্গে তো এ বিষয়ে কথা হয়েছিলই, তা ছাড়াও টাইম অ্যান্ড এগেন্ এস. ইউ. সি. ছাড়া আমার কাছে বিভিন্ন অপোজিশন সদস্য এসে anxiously জানতে চেয়েছেন এই সেশনে বিলটি আসছে কিনা, বিলটি পাশ হবে কিনা। বিভিন্ন সময়ে বিভিন্ন বিরোধী দলের সদস্য আমার কাছে এটা জানতে চেয়েছেন এবং তাদের বলেছিলাম, গভর্নমেন্ট বিল আনলে তা নিয়ে আলোচনা হবে এবং আপনারা সমর্থন করলে পাশ হবে। সে ক্ষেত্রে খুব বেশি সময় লাগবে না এবং সেই অনুযায়ী মাত্র এক ঘণ্টা সময় দেওয়া হয়েছে বিজনেস অ্যাডভাইসারি কমিটি থেকে। দুঃখের কথা হচ্ছে দীর্ঘ দিন ধরে এস. ইউ. সি. ছাড়া বিরোধী দলের সদস্যদের কাছ থেকে যে সব কথা শুনেছি, সে সব কথার বদলে আজকে এখানে অন্য রকম কথা শুনছি। ডাঃ জয়নাল আবেদিন উইদাউট এনি

অ্যামেন্ডমেন্ট নানা কথা বললেন। তাহলে আমি ধরে নিচ্ছি যে, এখানে একটা নতুন পার্লামেন্টারি প্র্যাকটিস গ্রো করছে এবং পার্টির মধ্যে পার্টি গ্রো করছে। এটা খুবই বিপদজনক অবস্থা। আমি স্পিকার হিসাবে বিভিন্ন পার্টির সদস্যদের সঙ্গে আলোচনা করি, আমার ঘরে আমার সঙ্গে আলোচনার সময়ে যে কথা বলেন তার বিপরীত কথা যদি হাউসে বলেন তাহলে আমার পক্ষে সেটা খুবই এম্বারাসিং হয়। আন্ডারস্ট্যান্ডিং যদি না থাকে, তাহলে হাউস চালানোর ক্ষেত্রে অসুবিধার সৃষ্টি হয়। অবশ্য এই বিল সম্বন্ধে আমার ব্যক্তিগত কোনও ইন্টারেস্ট নেই। জয়নাল সাহেব ঠিকই বলেছেন, এই বিল পাশ হল, কি না হল তাতে আমার কিছুই আসে যায় না। কিন্তু আমি এটা সদস্যদের জানাতে পারি যে, অনেক প্রাক্তন কংগ্রেস মেম্বার এ বিষয়ে আগ্রহ প্রকাশ করে আমার কাছে চিঠি লিখেছেন। এমন কি তাদের মধ্যে কয়েকজন খুবই কাতর-ভাবে আবেদন করেছেন। তাদের ঘটনা খুবই দুঃখজনক। তারা আমাকে লিখেছেন, "আমাদের নেতারা এটা করতে পারেন নি, এটা দয়া করে যদি আপনারা করে দেন তাহলে আমরা বেঁচে যাব।" আমি সে হিসাবেও এই ব্যাপারটা নিয়ে কংগ্রেস নেতাদের সঙ্গে আলোচনা করেছিলাম, তাদের বলেছিলাম যে, এই সব চিঠি আসছে, বহু প্রাক্তন সদস্য আবেদন করছেন, রিকোয়েস্ট করছেন এবং তারা এক কালে আপনাদের সদস্য ছিলেন। আমাদের পার্টির লোকেদের ক্ষেত্রে প্রয়োজনে পার্টি থেকে সাহায্য করা হয়, যার ফলে খুব একটা সমস্যা হয় না। কিন্তু আপনাদের পার্টির প্রাক্তন সদস্যরা এই সব আবেদন করছেন। ওদের এক নেতা বললেন দেখুন, আমাদের একজন সদস্য রেলওয়ে প্ল্যাটফর্মে প্ল্যাকার্ড ঝুলিয়েছে যে "আমি একজন প্রাক্তন বিধায়ক, আমাকে সাহায্য করুন, আমি ভিক্ষা করছি" এটা নেতার কথা। সুতরাং যখন যেটা আন্ডারস্ট্যান্ডিং হয়ে থাকে, একটা gentlemen's Commitment কমিটিমেন্ট হয়ে থাকে, সেই কমিটমেন্ট হওয়ার পর যদি হাউসের মধ্যে এসে বিপরীত কথা বলা হয় আমি মনে করি এটা most unparliamentary, most ungentlemanly and hitting below the belt taking by surprise.

**শ্রী মতীশ রায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এম. এল. এ.দের পেনসন সম্বন্ধে দীর্ঘ ১ বছর ধরে বিরোধীদলের সাথে আমাদের আলোচনা হয়েছে। তাঁরা উদ্যোগ নিয়ে বারে বারে বলেছেন আপনাদের শাসনকালে এই ধরনের বিল পাশ হওয়া দরকার। কারণ ভারতবর্ষের বিভিন্ন অঙ্গরাজ্যে ইতিমধ্যেই বিধায়কদের পেনসন সম্বন্ধে বিল গৃহীত হয়ে গেছে এবং পেনসন দেওয়া হচ্ছে। আমাদের ক্ষেত্রে এ ব্যাপারে দ্বিধা ছিল যে এটা করা উচিত কিনা? আপনি জানেন, বিভিন্ন অঙ্গরাজ্যে যে বেতন এবং ভাতা দেওয়া হয় পশ্চিমবাংলায় তার পরিমাণ সবচেয়ে কম। অবশ্য এরজন্য আমাদের কোনও আক্ষেপ নেই, আমি মনে করি, আমরা গর্বের জায়গায় আছি। তাসত্ত্বেও সর্বসম্মত একটি প্রস্তাব এই বিল নিয়ে আলোচনা করার আগে তৈরি হয়েছিল। এখন বিরোধী দলের মাননীয় সদস্য যে বক্তব্য রাখলেন তাতে আমার মনে হয় বামফ্রন্ট সরকারের একটা মর্যাদা আছে—আমি আপনার মাধ্যমে পরিষদীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব, তিনি এই বিলটি আজকে প্রত্যাহার করে আবার পাল্টা প্রস্তাব দিন। আমি মনে করি, জনগণের কাছে আমাদের যে প্রতিশ্রুতি তা আরও উজ্জ্বল হবে এবং এরা কারা তা প্রমাণ হবে।

**শ্রী কৃপাসিন্ধু সাহাঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি যে কথা বলছেন মাননীয় সদস্য

*ডাঃ জয়নাল আবেদিন সাহেব তার বিরোধিতা করেছেন—অতএব বিলটি প্রত্যাহার করে* নেওয়া উচিত। মাননীয় সদস্য শ্রী মতীশ রায় যে কথা বলেছেন আমিও মনে করি এই বিলটি প্রত্যাহার করে নিন। জয়নাল সাহেব বিভিন্ন সময়ে বি.এ কমিটিতে একটা সিদ্ধান্ত নেওয়ার পর সেই সিদ্ধান্তের বিরোধিতা করেন অথচ ওনাদের লিডার বসে থাকেন, সিদ্ধান্তের সময়ে বিরোধিতা করেন না। ওনাদের লিডার বা মুখ্য সচেতক বলুন যে এটা পার্টির সিদ্ধান্ত, তখন আমরা জয়নাল সাহেবের কথা চিন্তা-ভাবনা করব। মাননীয় সদস্য শ্রী আব্দুস সাত্তার বা মুখ্য সচেতক বলুন এটা কংগ্রেসের কথা নয়, জয়নাল সাহেবের কথা শুনে কেন প্রত্যাহার করছেন? সাত্তার সাহেবের সঙ্গে বসে আলোচনা করুন। তিনি যদি বিরোধিতা করেন তাহলে নিশ্চয়ই প্রত্যাহার করে নেব। কোন কংগ্রেস সদস্য বিরোধিতা করলেন তার উপর গুরুত্ব দিয়ে যদি প্রত্যাহার করেন তাহলে কোনও আলোচনায় আমরা যেতে পারি না।

**শ্রী কামাখ্যাচরণ ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের কাছে আশ্চর্য লাগল যে এই বিল সম্পর্কে উদ্যোগ আমরা নিইনি। প্রথমে বিরোধী দলের সদস্যরা এই বিল সম্পর্কে উদ্যোগ নিয়েছিলেন। ওদের সর্বভারতীয় নীতি হচ্ছে, অন্যান্য অনেক রাজ্যে যেখানে কংগ্রেস সরকার শাসন ক্ষমতায় আছেন সেখানে তারা সমস্ত পেনসনের ব্যবস্থা করেছেন এবং অন্যান্য এমোলিউমেন্টস পশ্চিমবাংলা থেকে অনেক বেশি। চতুর্থ শ্রেণীর কর্মচারিরা যা পান আমাদের এখানে এম. এল. এদের মাসিক ভাতা তার চেয়েও কম। তাসত্ত্বেও একটা মর্যাদা ছিল। বিরোধী দলের সদস্যরা সহ সকলে একমত হয়ে এই বিলটি হাউসে আনা হয়েছে। সুতরাং আজকে হঠাৎ জয়নাল সাহেব কেন এই কথা বললেন তা আমি বুঝতে পারছি না। কংগ্রেস দলের অন্যান্য সদস্যরা আছেন তারা বলুন, যে এটা বিরোধী দলের নেতার কথা, কিম্বা মুখ্য-সচেতক সুব্রত মুখার্জির কথা, নাকি ওনার ব্যক্তিগত কথা? এটা যদি দলের কথা হয় তাহলে নিশ্চয়ই আমরা তুলে নেব।

[4-40 — 4-50 P. M.]

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি নিজেও ঐ চেয়ারে থেকে বলেছেন, এটা ঘটনা যে এই ধরনের সুযোগ সুবিধা বৃদ্ধির ব্যাপারে পেনসন বিলের ব্যাপারে এস. ইউ. সি.র যে রিজারভেশন আছে সেটা আপনি গোড়াতেই বলেছেন। ফলে এ সম্পর্কে আমাদের অভিমত এটা সকলের জানা যে সামগ্রিকভাবে বিরোধিদের সঙ্গে এটা আলোচনা করা হয়েছে সেটা আপনি নিজে বলেছেন। এখন আজকে এখানে যে বিলটা মাননীয় সংসদীয় মন্ত্রী মহাশয় এনেছেন নবম বিধানসভার জীবন সায়াহ্নে এবং যে বিলের মাধ্যমে বিধায়কদের পেনসনের ব্যবস্থাটি পাকাপাকিভাবে করা হচ্ছে যে প্রস্তাব এই বিলের মধ্যে দিয়ে এসেছে আমি এ সম্পর্কে আমার মতামত এই হাউসে রাখব, তবে এটা ঠিক যে পশ্চিমবঙ্গের জনগণের সরকারের কাছে তাদের অভাব অভিযোগ সম্পর্কে অনেক ক্ষোভ থাকলেও অন্তত বিধানসভার সদস্যদের সরকারের কাছে ক্ষোভ করার বিশেষ কিছু থাকবে না। কারণ শুধু এই পেনসন বিল নয়, এই পেনসন বিল সরকার এই রাজ্যে এই প্রথম আনলেন। অবশ্য কংগ্রেসের এই বিরোধিতার মানে আমি বুঝিনা। তারা লোকসভায় দৃষ্টান্ত স্থাপন করেছেন তারা সদস্যদের জন্য পেনসন বিল এনেছেন, অন্যান্য রাজ্যে পরিষদীয় রাজনীতিতে খানিকটা ফায়দা তোলার জন্য সেটা আলাদা প্রশ্ন—আমি বলতে চাই আজকে শুধু পেনসন নয় ইতিপূর্বে

রাজ্য সরকার দু দফায় পশ্চিমবঙ্গ বিধানসভার সদস্যদের ভাতার সুযোগ সুবিধা বৃদ্ধির জন্য তারা বিল এনেছেন। ফলে সেদিক থেকে অন্তত বিধানসভার সদস্যদের সরকারের প্রতি সেই অর্থে ক্ষোভ করার কিছু নেই। মাননীয় সরকার পক্ষের সদস্যরা কেউ কিছু বলেন নি, পতিত বাবু বলবেন, তিনি কিছু যুক্তি দেখাবেন। প্রথম ক্ষেত্রে বিশেষত বিধানসভার সদস্যদের বিষয়ে মানে পেনসন দেওয়ার ব্যাপারে এটা সাধারণভাবে আপত্তিজনক এমন কথা আমি বলিনি। তাদের যুক্তি থাকতে পারে, তারা যুক্তিগুলি দেখাবেন। স্যার, আপনি চেয়ার থেকে যে কথাগুলি বললেন তার যৌক্তিকতা আছে এবং সেই অর্থে সরকারের কোষাগারের যদি সামর্থ্য থাকে তাহলে সে ক্ষেত্রে আপত্তি জনক নয় যদি দেখা যায় যে সরকারের কোষাগারে স্বাচ্ছল্য রয়েছে। যদি দেখতে পাই যে, এই রাজ্যের শ্রমিক, চাষী, মেহনতি মানুষ, আপনার দরিদ্র জনসাধারণের জীবনের চূড়ান্ত সমস্যাগুলির ক্ষেত্রে আপেক্ষিক অর্থে হলেও সরকার তার কর্মসূচির মাধ্যমে ইতিমধ্যে কিছু কিছু রিলিফ দিতে পেরেছেন—সেই ক্ষেত্রে বিধানসভার সদস্যদের এই রকম একটা সীমিত অর্থ—পেনসন বা সুযোগ-সুবিধা দিতে বিধি প্রণয়ন আপত্তিজনক নয়। কিন্তু আমি প্রশ্ন করতে চাই, আমাদের কাছে এই বিধানসভার সদস্যদের সুখ-সুবিধার প্রশ্নটা বড়, নাকি জনগণের সুবিধা-অসুবিধার প্রশ্নটা বড়, যে জনগণের সুখ-সুবিধা, দুঃখ-যন্ত্রণার কথা বলবার জন্য আমাদের তারা এখানে পাঠিয়েছেন? আমাদের কার্যকলাপ, আমাদের সমস্ত কিছুর মধ্যে দিয়ে তার কোনও প্রতিফলন হয়েছে কি? এটা একটা এথিকাল কোয়েশ্চেন। ইট ইজ এন এথিকাল কোয়েশ্চেন। সেদিক থেকে এটা বিচার্য বিষয়। কারণ আমরা জানি এবং এখানে সকলেই আমার সঙ্গে একমত হবেন যে, রাজ্যের দরিদ্র অনাহারক্লিষ্ট মানুষদের সুখ-দুঃখ, অভাব-অভিযোগ—এসব কথা তুলে ধরবার জন্যই আমাদের এখানে তারা পাঠিয়েছেন। সীমিত অবস্থার মধ্যেও এই সমস্যার প্রতিবিধানে কতটুকু আমরা সক্ষম হই—এটাই তাদের সরকারের কাছে প্রত্যাশা। সেদিক থেকে বিচার্য বিষয় হল—এই রাজ্যের জনজীবনের যেসব বার্নিং প্রবলেমস আছে, সেইসব বার্নিং প্রবলেমস্ আজকে প্রাথমিক অর্থে সমাধান সম্ভব হয়েছে কিনা? বাস্তব অবস্থা কি বলছে? নিশ্চয়ই সেটা বলছে—হয়নি। বিশেষ করে আজকে রাজ্যের লক্ষ লক্ষ শ্রমিক পরিবার ক্লোজার এবং লক-আউটের ফলে ছাঁটাই হয়ে যেভাবে রাস্তায় দাঁড়িয়েছে, যেভাবে দারিদ্রক্লিষ্ট মানুষ গ্রাম ছেড়ে শহরমুখী হয়ে কলকাতার রাস্তার ফুটপাথে জীবনযাত্রা নির্বাহ করছে, বর্তমানের প্রাইস্ হাইকের ফলে যেখানে সাধারণ মানুষ বিপর্যস্ত হয়ে পড়েছে—এমন একটা সঙ্কটজনক মুহূর্তে সাধারণ মানুষের একজিস্টিং রাইট, একজিস্টিং সুযোগ-সুবিধা বজায় রাখতে যেখানে সরকার অক্ষম, ফলে সাধারণ মানুষ যেখানে ক্রমাগতভাবে একটা চরম দুরবস্থার দিকে এগোচ্ছে—এই রকম একটা পরিস্থিতিতে বিধানসভার সদস্যদের এই পেনসন বিল উত্থাপন করা যৌক্তিক কিনা এটা আমি বিচার করে দেখতে বলব। সরকারপক্ষ এবং বিরোধী পক্ষের সদস্যদের এই যে এথিকাল কোয়েশ্চেন এটাকে বিচার করে দেখতে বলব। এর বেশি কিছু এখানে বলতে চাইনা।

**শ্রী পতিতপাবন পাঠক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিলটা যখন ইন্ট্রোডিউস করি তখন মাননীয় ডাঃ জয়নাল আবেদিন বলেছেন যে, কেন এটা আমি এনেছি এবং কি আমার কমপেলিং সারকামস্ট্যান্স ছিল? তারপর অনেক বড় বড় কথা —যেটা তিনি নিজেও বিশ্বাস

*করেন না—সেসব উনি বললেন। ব্র্যাকেট, ফিনান্সিয়াল স্ট্রেইনজেন্সি ইত্যাদি আরও সব নানা* কথা বলে গেলেন। আমরা এই বিলটা এইজন্যই এনেছি যে, আমরা দেখেছি—বহু প্রাক্তন বিধায়ক আমাদের কাছে বারবার চিঠি লিখেছেন তাদের দুরবস্থার কথা জানিয়ে। তারপর এটা নিয়ে আমরা অনেক আলোচনাও করেছি। এর আগের সেশনেই এই বিলটা আসবার কথা হয়েছিল, কিন্তু বিলটা তখন না আসায় আমাদের সরকার পক্ষ এবং বিরোধী পক্ষের বন্ধুরা সরবে একটা প্রতিবাদও জানিয়েছিলেন। এবারও বিরোধী দলের নেতার সঙ্গে এই বিল নিয়ে কথা বলেছি। কিন্তু আমি দেখছি হাউসে, জয়নাল সাহেব অবজেক্ট করেছেন।

[4-50 — 5-00 P. M.]

**শ্রী আব্দুস সাত্তার ঃ** ইন ফ্যাক্ট স্যার, আমি মনে করতে পারছি না, আপনি আমাকে বলছেন যে আমি ছিলাম এবং সুব্রত মুখার্জি ছিলেন।

**মিঃ স্পিকার ঃ** হ্যাঁ, আপনি ছিলেন এবং সুব্রত মুখার্জিও ছিলেন।

**শ্রী আব্দুস সাত্তার ঃ** আমি তো বলছি যে আপনাকে অবিশ্বাস করছি না কিন্তু আই ডু নট রিমেম্বার। আপনি যদি বলেন উইথড্র করতে, আমরা ডাইরেকশন দিয়ে দিয়েছি লেট দেম উইথড্র, এটা আলাদা কথা। আমি যদি থেকে থাকি, আমি যদি এগ্রি করে থাকি সেটা আমার মনে পড়ছে না। যদি এটা ফ্যাক্ট হয় আই ডু নট রিমেম্বার ইট। সেই জন্য আমি বলছি হাউস ৩০ মিনিটের মতো এডজোর্ন করে আমাদের সঙ্গে বসুন না কেন। হয়ত আমার ভুল হতে পারে, এই রকম যদি জেন্টলম্যান এগ্রিমেন্ট হয়ে থাকে আই শ্যাল নট ব্যাক আউট।

**Mr. Speaker :** I would like to draw the attention of the members to the fact that this Bill has a very long and chequered history. It has taken three years to come to its present stage. At the initial stage I was not agreeable because I personally felt that we represent people of a State where a large multitude of them live below the poverty line We believe in it. There was a consistent pressure from the Oppostion. Several leaders met me several times and there were several very painful letters written to me by certain Ex-M.L.As. Some widows of the Ex-M.L.As also wrote me painful and sorrowful letters about their sorrowful plight where they have appealed to me to take up this matter with the Honourable Chief Minister. There were some letters from some of the Ex-M.L.As where they had explained their sorrowful plight and the condition of their economic distress. They have appealed to the conscience of the Members of this present House that their condition should be considered. After taking all these into consideration a meeting was arranged. A meeting was also held with the Chief Minister with some of the Opposition Members. I do not want to name in the absence of those members. A meeting was held with the Chief Minister and I was informed accordingly. They met me innumerbale times. In

one such meeting Honourable Mr. Sattar was also there and these differences were expressed where request was also made that it should be attempted to pass this Bill in the next Session. In that meeting the S.U.C. did not agree and I told the S.U.C. members Yes, you have your own political line. We understand it . You can take your own independent stand in the House and this mater was dropped. Then the matter came up, and it is the general consensus, as I feel , when all the members want it, should be done. Now, I am the last man to agree to the proposition where a thing cannot be executed on an agreement that had been into and as the Opposition has taken a stand to oppose this Bill. My humble request from this Chair would be ...

......(A voice from the Congress Bench)..

I understand English. I understand the Parliamentary Procedure. I Shall go through the speeches made by the Members.

....(A voice from the Congress Bench)... .

I have heard the speech of Dr. Zainal Abedin. I am not an ignoramus supreme. I have some knowledge. I have studied English language. Very well ; now the question is - I do not want the position of this Chair to be denigrated, I have some role to play—I have humble request to the Honourable Minister Shri Patit Paban Pathak to withdraw this Bill and not to proceed with the matter further and take it as closed.

**শ্রী আব্দুল সাত্তার ঃ** ইন ফ্যাক্ট আমি বলছি আপনি উইথড্র করবেন আমরা নিশ্চয়ই সাপোর্ট করব। কিন্তু আমি বলছি, আমি ছিলাম এবং কথা দিয়ে কথা দিয়ে কথা রাখছি না এই অ্যালিগেসনটা আমার পক্ষে খুব খারাপ লাগছে। সেই জন্য আমি বলছি আমার মনে পড়ছে না, ইন ফ্যাক্ট আমি যদি কথা দিয়ে থাকি তাহলে আই উইল স্ট্রিক্ট টু দ্যাট। কিন্তু আমার বিরুদ্ধে যে অ্যালিগেশন আনা হচ্ছে যে আমি রাজি হয়েছিলাম এখন অপোজ করছি এটা ঠিক নয়। এটা কোয়ালিফায়েড হিসাবে বলা হয়েছিল যে যারা দুস্থ তাদের জন্য ব্যবস্থা করা হোক। ইন ফ্যাক্ট হয়ত কোনও সময় এটা আলোচনা হয়েছে। আমরা তো বলছি, আমরা তো অপোজ করছি না। যদি আমি বলে থাকি নিশ্চয়ই আমি এটা মেনে নেব। কিন্তু এই ধরনের একটা জিনিস যদি আমি তাতে রাজি হয়ে থাকি, যদি বি. এ. কমিটির মিটিং-এ হয়ে থাকে নিশ্চয়ই আমি সেটা মেনে নেব। বি. এ. কমিটিতে যদি মিটিংয়ে আমি বলে থাকি অ্যাজ লিডার অফ দি অপোজিশন, আপনি যে ডাইরেকশন দিয়েছেন—হোয়াট দে উইল ডু, দে উইল ডু, কারণ বিলটা এখন তাদের কোর্টে আছে, তবে আমি মনে করতে পারছি না। বিলের কিছু ক্লজ নিয়ে এস. ইউ. সি.র সদস্যও বলেছেন। যাইহোক, আমি মনে করতে পারছি না, যদি আমি বলে থাকি, তাহলে নিশ্চয়ই I cannot back out আপনি ইউথড্র করতে বলেছেন you are determined to dircet the party of withdraw the bill আমি যদি বলে থাকি, আর আপনার যদি সত্যিই মনে থাকে, I will stick to that.

**Dr. Zainal Abedin :** I was selected by my party to oppose the debate. What I have said, was with the consent of the Leader of the Opposition. He has directed me to put this question, and I have put it. I have misunderstood in one point. Sir, what I have said you must remember it. I have opposed on the question of blanket pension. But not for thsoe who have no other means of honourable means of livelihood at their ripe age—after 65 or after 60 years—I have told you for those who have no other means of livelihood. Suppose a doctor, suppose a principal, a High Court Judge or anybody who have their means of livelihood they should not be granted this. Those who have no means of livelihood you can propose for a qualified pension for them.' You have received letters from the destitutes—some of them belong to your party also. I want to be clear I must not be misunderstood—what I have said was with the consent or our leader. It is our right and I again stick to what I have said earlier.

**Mr. Speaker :** Dr. Zainal Abedin, I was in my Chamber and hearing over the microphone, the loud speaker, what you have said. I believe you have opposed the introduction of this Bill. Opposing the introduction does not reveal that you are supporting a part of the Bill and opposing a part of the Bill. This is first. Secondly, you have not put any amendment requiring the Bill to be modified in the way you liked it. In your address which I have heard, I understand, you have said, 'unfortunately I cannot Support this Bill'. So, the whole sum total stands that you are opposed to this Bill. I believe, as you have addressed it under the instruction of your party, it is your party who opposes the Bill. So, there is no unanimity on it, and we should not proceed further on this and the matter should be dropped. I will now propose the Minister in charge of Parliamentary Affairs to take a decision what he wants to do.

(**Shri Satya Ranjan Bapuli :** Sir, you have already directed him.)

**Mr. Speaker :** No. I can request, I cannot direct.

**শ্রী পতিতপাবন পাঠক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি যখন বিলটা ইন্ট্রোডিউস করি, তখন আমার বিস্তৃত ভাবে বলার কথা ছিল। কিন্তু আমি বলেছিলাম যে আমি যা বলবার তা শেষে বলব। মাননীয় আবেদিন সাহেব তাতে একটু আপত্তি করেছিলেন, তিনি অপোজ করেছিলেন। আমি এতে একটু অবাক হয়েছিলাম, কারণ ইতিপূর্বে যখন কথাবার্তা হয়েছিল, তখন ওদের একটু আপত্তি ছিল ৫০০ টাকাটা কেন ৬০০ টাকা হল না? কেন ওটা ৭৫০ টাকা বা ৮০০ টাকা হল না? আমি ভেবেছিলাম প্রথমে যেটা ভেবেছিলাম—যে উনি হয়ত এটা নিয়েই বলবেন। পরে বুঝলাম যে, নীতির বিষয় নিয়ে উনি বলছেন।

**মিঃ স্পিকার ঃ** এই বিলের নির্ধারিত সময় শেষ হতে চলেছে, সেজন্য টাইমটা আমি

১৫ মিনিট বাড়িয়ে দিতে চাই।

(ভয়েস স্যার, আধ ঘন্টা বাড়িয়ে দিন) ঠিক আছে, আধ ঘন্টা সময় বাড়িয়ে দেওয়া গেল।

[5-00 — 5-10 P. M.]

**শ্রী পতিতপাবন পাঠক :** আমি আগেই বলেছি যে, এই বিলটা আনার আগে আমি অনেক আলোচনা করেছি। লিডার অফ দি হাউস আমাকে বারে বারে জিজ্ঞাসা করেছিলেন—এই বিষয়ে কংগ্রেস পক্ষের মতামতটা কী তা আগে জানবার চেষ্টা করুন। তার পরিপ্রেক্ষিতে এটাই তাদের আমি বলি যে এই বিল পরিপূর্ণ সমর্থন করবেন এটা জেনেই এই বিল আনা হয়েছে। এই বিল গত অধিবেশনে আসবার কথা ছিল এবং এরজন্য কত আমাকে কটূক্তি করা হয়েছিল। এই বিলের ব্যাপারে বিরোধী পক্ষের সদস্যরাও ছিলেন এবং আমাদের পক্ষের সদস্যরাও অনেক কথা বলেছিলেন যে এই বিল আর এল না। তারপরে ডাঃ জয়নাল সাহেব বললেন এই বিলটি নাকি এসেছে এই আশঙ্কায় যে পরবর্তীকালে নির্বাচনে হয়ত আসতে পারব না আমরা সেইজন্য এই মেম্বারস পেনসনে এই বিলটি আনা হয়েছে। আমি বলি যে ভারতবর্ষের প্রতিটি অঙ্গ রাজ্যে মেম্বারস পেনসনের পরিমাণ অনেক বেশি এবং সম্প্রতি লোকসভায় এই পেনসনের হার যে বাড়ানো হয়েছে তা আপনারা নিশ্চয় জানেন আপনারা আপনাদের বুকে হাত দিয়ে বলুন ওইসব জায়গায় কি হচ্ছে না হচ্ছে। যাইহোক এই বিল আনার আগে ভারতবর্ষের সমস্ত রাজ্যের তথ্য সংগ্রহ করেছি। সুতরাং সমস্ত জেনেও সত্য বাপুলি যেরকম বালক সুলভ চপলতা দেখালেন তা বলবার নয়। এক হতে পারে তিনি জিনিসটি বুঝে অথবা তিনি বুঝেও না বোঝার ভান করছেন। এতসব বিতর্কে যাবার দরকার নেই। তবে এই ব্যাপারে একটি ছোট গল্প না বলে পারব না গত লোকসভার নির্বাচনের পরে বিহারের ধানবাদ থেকে একজন এম. পি. মিঃ এ. কে. রায় নির্বাচিত হয়েছিলেন। তিনি যখন শপথ নিতে যাচ্ছিলেন তখন তিনি ময়লা জামা কাপড় পরে শপথ নিতে যাচ্ছিলেন। আমি তখন তাকে বললাম যে আপনি অন্তত পরিষ্কার জামা-কাপড় পরুন সঙ্গে স্যুটকেশ নিন আর যদি আপনার পোলেটেরিয়ট সাজবার ইচ্ছা হয় তাহলে ওই যে আদিবাসী যাচ্ছে ল্যাংগট পরে আপনিও সেরকম উলঙ্গ হয়ে চলে যান। মাতৃগর্ভ থেকে যেমন উলঙ্গ হয়ে বেরিয়েছেন তেমনি উলঙ্গ হয়ে যান। জয়নাল সাহেব এবং দেবপ্রসাদ বাবুকে বলি তারা যে পোলেটেরিয়েটের কথা বলেন তারা তো এখানে ধোওয়া-জামা পরে এসেছেন। তারা ওই জামা না পরে জরাজীর্ণ জামা পরে আসুন না কারণ দেশের অধিকাংশ লোকের তো গায়ে জামা জোটে না। এই কথা বলে এই বিলকে প্রত্যাহার করে নিচ্ছি।

Sir, in accordance with the provision of rule 111 of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly, I beg leave to withdraw the Bengal Legislative Assembly (Members' Emoluments) (Amendment) Bill, 1986.

The motion was then, by leave of the House withdrawn unanimoulsy.

## The West Bengal Non-Agricultureal Tenancy (Amendment) Bill, 1986

**Shri Sunil Kumar Mukherjee :** Sir, with your permission, I be to introduce the West Bengal Non-Agricultural Tenancy (Amendmen Bill, 1986.

(Secretary then read the Title of the Bill)

**Shri Sunil Kumar Mukherjee :** Sir, with your permission I be to move that the West Bengal Non-Agricultural Tenancy (Amendmen Bill, 1986 be taken into consideration.

[5-10 — 5-20 P.M.]

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ভূমি ও ভূমি রাজস্ব মন্ত্রী ওয়েস্ট বেঙ্গ নন-এগ্রিকালচারাল টেনান্সি বিল ১৯৮৬ যা নিয়ে এসেছেন সেই বিলে আমি দেখতে পাচি যে গার্ডেনরিচ এলাকার পৌর এলাকায় ১৯৬৭ সাল থেকে ১৯৭৪ সাল পর্যন্ত যে ক্যালকাটা ঠিকা টেনান্সি অ্যাক্ট ৪৯ আছে এবং ওয়েস্ট বেঙ্গল নন-এগ্রিকালচারল টেনান্সি অ্যাক্ট ৪: যা আছে, সেই অ্যাক্টের কোনওটাই ঐ এলাকায় চালু ছিল না। সেখানে চালু ছিল ক্যালকাটা সুবর্বান পুলিশ অ্যাক্ট ১৯৬৬। ঐ এলাকার বিভিন্ন জমি সংক্রান্ত ব্যাপারে বলছি—নন এগ্রিকালচারাল জমিতে যে ঘর-বাড়িগুলি আছে সেইগুলির ব্যাপারে বলা যায় ঘর-বাজার দোকান ইত্যাদি যেগুলি কৃষিকার্যের সঙ্গে যুক্ত নয়—ক্যালকাটা সুবর্বান পুলিশ অ্যাক্টের মাধ্যমে যে অসুবিধাগুলি হচ্ছিল সেই সমস্ত পৌর এলাকাগুলি ক্যালকাটা কর্পোরেশনের অধীন হয়েছে এবং সেই পরিপ্রেক্ষিতে আমরা দেখতে পাচ্ছি বিভিন্ন জায়গায় ট্রান্সফার অফ প্রপার্টিজ যে অ্যাক্ট আছে যেটা ১৯৮২ সালের অনুযায়ী পরিচালিত হত সেই ব্যাপারে জেনারেল অ্যাক্টের মাধ্যমে যে অসুবিধাগুলি ছিল সেইগুলি কে রক্ষা করবার জন্য এই নন-এগ্রিকালচারাল টেনান্সি বিল হয়েছে তার মধ্যে দিয়ে বিলটাকে নিয়ে আসবার জন্য সরকার চিন্তা-ভাবনা করছেন এবং এখানে বিলটাকে উপস্থিত করেছেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ১৯৬৭ সালে যখন যুক্তফ্রন্ট সরকার ছিল এবং তারা যখন থেকে উপলব্ধি করেছিলেন কখন থেকেই এটাকে যদি কার্যকরি করার ব্যবস্থা করতেন তাহলে আজকে যে অসুবিধাগুলির সম্মুখীন হচ্ছেন সেই অসুবিধাগুলির সম্মুখীন আজকে আর হত না। আপনারা এই যে অসুবিধার মধ্যে পড়েছেন তা আপনাদের পড়তে হত না। ট্রান্সফার অফ প্রপার্টিজ বিশেষ করে ইজেকশন এবং এভিকশনের প্রশ্ন আসতে পারে এটা জেনারেল আইনে থাকলে এটা হত না। সেজন্য ৮৬ সালে ক্যালকাটা ঠিকা টেনেন্সি অ্যাক্টের এক্তিয়ারভুক্ত এলাকার মধ্যে এটা সেফ গার্ডেড হচ্ছে না। সেখানে অসুবিধা থেকে যাচ্ছে। সেই অসুবিধাগুলি দূর করার জন্য যে বিল এসেছে তাতে দেখছি ৬৭ সালে কোনও অসুবিধা ছিল না। সেজন্য বলছি যে চিন্তা করে অ্যামেন্ডমেন্ট নিয়ে আসবেন। ক্লজ ২তে যে অ্যামেন্ডমেন্ট নিয়ে এসেছেন তাতে আগে যেটা ছিল তার সঙ্গে যুক্ত করেছেন It extends to the whole of West Bengal except the area to which the provisions of the Calcutta Thika Tenancy Act, 1949 apply but not excepting the area to which such provisions may have ceased

or may hereafter cease to apply by virtue of any law for the time being in force. অতএব তার যে অসুবিধাগুলি হচ্ছে এবং এখানে যেটা ইনক্লুসন করেছেন এবং যে অ্যামেন্ডমেন্ট নিয়ে এসেছেন সে বিষয়ে পরিষ্কার ব্যাখ্যা দেবেন। এখানে কোনও ফাইন্যান্সসিয়াল মেমোরান্ডাম নেই এবং ফাইন্যান্সিয়াল কোনও অ্যাসপেক্ট আছে কি না সেটা বলবেন। সেসময় যেটা সংশোধন করতে পারতেন যেটা করেন নি সেখানে আজ কি প্রয়োজন হল সেটা একটু ব্যাখ্যা করবেন।

**শ্রী কামাখ্যাচরণ ঘোষ :** স্যার, যে বিল মন্ত্রী মহাশয় এনেছেন তাকে সমর্থন করে আমি বলছি। আমি এরকম জানি যে গার্ডেনরিচ এরিয়ায় ৬০/৭০ বছর ধরে যারা বাস করছেন আজ তারা জমিদারদের জুলুম এবং দালালদের উচ্ছেদের বিরুদ্ধে লড়ছেন। ১৫/১৬ বছর ধরে তারা প্রতিদিন অনিশ্চিতভাবে জীবনযাপন করছেন এবং ১৬ বছর ধরে মামলা করে তারা সর্বশান্ত হয়ে গেছেন। রাত্রিতে তাদের ঘুম নেই। যে কোনওদিন তাদের বাসা ভেঙে দিতে পারে। হাইকোর্টে এ নিয়ে মামলা চলছে। এরকম একটা অবস্থার মধ্যে মন্ত্রী মহাশয় যে বিল নিয়ে এসেছেন গার্ডেনরিচ মিউনিসিপ্যাল এরিয়ার ২৫০ ঘর নিশ্চিত হবে। এই রকম সারা পশ্চিমবাংলায় বহু ঘর আছে। কাজেই এই বিল আমি সমর্থন করছি। এই সঙ্গে বলছি এই বল দ্রুত কার্যকরি করুন। হাইকোর্টে যে মামলা চলছে তাতে যারা সর্বশান্ত হয়েছে তারা যেন বিপদের মুখে পড়ে না থাকে। অবিলম্বে এটা কার্যকরি করার আবেদন জানিয়ে আমি শেষ করছি।

**শ্রী সুনীলকুমার মজুমদার :** মিঃ স্পিকার, স্যার, এই বিলটা যদিও ছোট কিন্তু এর কয়েকটি গুরুতর দিক আছে। গার্ডেনরিচ এরিয়ার ক্যালকাটা কর্পোরেশন যে ঠিকা টেনেন্সি অ্যাক্টের আওতায় আছে ১৯৫৩ সালে ভূমি অধিগ্রহণ কাজ করতে অসুবিধা হচ্ছিল বলে সেই সময়ে এই জায়গায় ক্যালকাটা ঠিকা টেনেন্সি অ্যাক্ট উইথড্র করা হয় এবং উইথড্র করার সঙ্গে সঙ্গে যেটা করা উচিত ছিল ১৯৭৪ সালে যখন নন-এগ্রিকালচারাল টেনেন্সি অ্যাক্ট আসে তখন সেটাতে রেট্রোসপেক্টিভ এফেক্ট দেওয়া উচিত ছিল। মাননীয় সদস্য কাশীবাবু বললেন ১৯৬৭/৬৮ সালের ব্যাপার, কিন্তু ১৯৭৪ সালে যখন এই নন-এগ্রিকালচারাল টেনেন্সি অ্যাক্ট আসে তখন সেটাতে রেট্রোসপেক্টিভ এফেক্ট না দেওয়ার ফলে ১৯৬৮ সাল থেকে ১৯৭৪ সাল পর্যন্ত গার্ডেনরিচ এলাকায় যে সমস্ত মানুষ বাড়ি-ঘর করে বাস করে আছে তাদের ভয়ানক অসুবিধা হয়, হাইকোর্টে মামলা হয়। এদের শতকরা ৫ ভাগ গার্ডেনরিচের মধ্যে, আর ৯৫ ভাগ আলাদা একটা এরিয়ার মধ্যে আছে। এই যে শতকরা ৫ ভাগ এদের কেউ সরকারের কাছে রেন্ট দিত কেউ দিত না। যে মুহূর্তে ঠিকা টেনেন্সি অ্যাক্ট উইথড্রন হয়ে গিয়েছিল মাঝখানে যে গ্যাপ ছিল সেই গ্যাপ থাকার ফলে হাইকোর্টে গেল। ১৯৭৪ সালে যখন ক্যালকাটায় নন-এগ্রিকালচারাল টেনেন্সি অ্যাক্ট করা হল তখন তাতে রেট্রোসপেক্টিভ এফেক্ট দেওয়া হয়নি। আমরা কয়েকটি বিষয়ে দেখেছি, দেখে বুঝেছি এটা তাড়াতাড়ি না করলে ঐ এলাকার মানুষের অসুবিধা হবে। সেজন্য ঐ এলাকার জন্য এই আইন করেছি যাতে ঐ এলাকার মানুষের অসুবিধা না হয়। এই আইনের মধ্যে যে প্রভিসন আছে যেটা ডিক্রি হয়ে গেছে, যেখানে এভিকসন হয়ে গেছে সেখানে কোনও কথা নেই, কিন্তু যেখানে এভিকসন হয়নি, ইলেক্টমেন্ট ডিক্রি হয়নি সেখানে সেটা এই আইনের আওতায় পড়ছে, ফলে সেখানকার মানুষ এর সুযোগ পাবে। এই কথা বলে আমি সকলকে অনুরোধ করব আপনারা এই বিলকে সকলেই সমর্থন করবেন।

The motion of Shri Sunil Kumar Majumdar that the West Benga Non-Agricultural Tenancy (Amendment) Bill, 1986, be taken into *consideration, was then put and agreed to.*

**Clauses 1 to 4 and Preamble**

The question that Clauses 1 to 4 and Preamble do stand part of the Bill, was then put and agreed to.

**Shri Sunil Kumar Majumdar:** Mr. Speaker Sir, I beg to move that the West Bengal Non-Agricultural Tenancy (Amendment) Bill, 1986, as settled in the Assembly, be passed.

[5-20 — 5-28 P.M.]

**শ্রী কাশীনাথ মিশ্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় যেকথাটা বললেন যে গার্ডেনরিচ এরিয়ার মধ্যে যাদের ঘর-বাড়ি, দোকান ঘর আছে তাদের ইজেক্টমেন্ট, এভিকসন ইত্যাদির জন্য কোর্টের আশ্রয় নিচ্ছে, ফলে তাদের অসুবিধা হচ্ছে, সেটা বন্ধ করার জন্য মন্ত্রী মহাশয় এই বিল এনেছেন, আমরা এই ব্যাপারে তার সঙ্গে একমত। কিন্তু আমার বক্তব্য হচ্ছে আপনারা যখন এটা উপলব্ধি করলেন তখন এটা আরও আগে তরান্বিত করা উচিত ছিল। সেখানকার মানুষের যখন এতটা অসুবিধা হচ্ছে। মানুষ যখন বিভিন্নভাবে বিভ্রান্ত হচ্ছে এবং সরকার রেন্ট যখন ফল করছে তখন এটা আরও আগে করা উচিত ছিল। সেই পরিপ্রেক্ষিতে সরকারের লস্ হচ্ছিল। আমার প্রশ্ন হচ্ছে, সরকারের গোচরীভূত হওয়া সত্ত্বেও তারা এত দেরি করলেন কেন? এই জিনিসটি আগে এনে এই লোকসান সমস্যার সমাধান করা উচিত ছিল এবং সেটা না করার জন্যই আমি সমালোচনা করেছি।

**শ্রী সুনীলকুমার মজুমদার :** এ সম্বন্ধে আমার বক্তব্য আগেই বলেছি।

The motion of Shri Sunil Kumar Majumdar that the West Bengal Non-Agricultural Tenancy (Amendment) Bill, 1986, as settled in the Assembly, be passed, was then put and agreed to.

**The Calcutta Municipal Corporation (Amendment) Bill, 1986**

**Shri Prasanta Kumar Sur:** Sir, I beg to introduce the Calcutta Municipal Corporation (Amendment) Bill, 1986.

(Secretary then read the Title of the Bill)

**Shri Prasant Kumar Sur:** Sir, I beg to move that the Calcutta Municipal Corporation (Amendment) Bill, 1986 be taken into Consideration.

**শ্রী কাশীনাথ মিশ্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, দি ক্যালকাটা মিউনিসিপ্যাল কর্পোরেশন (অ্যামেন্ডমেন্ট) বিল, ১৯৮৬ যেটা নিয়ে আসা হয়েছে সে সম্বন্ধে বলার তেমন কিছু নেই।

একটা ক্লারিক্যাল মিস্টেক যা রয়েছে সে সম্বন্ধে আমি স্মরণ করিয়ে দিচ্ছি। এখানে ইনসারশন বা সাবস্টিটিউশন কথাটা না থাকার জন্য গোলমাল রয়েছে। মন্ত্রী মহাশয় এখানে বলেছেন,in sub-section (i) of section 228 of the Calcutta Municipal Corporation Act, 1980, for clause (c), the following clause shall be substituted. আমার বক্তব্য হচ্ছে, এই যে ক্লারিক্যাল মিস্টেক রয়েছে সে বিষয়ে আপনার দপ্তর এত উদাসীন কেন? ১৯৮৪ সালে অ্যামেন্ডমেন্ট হয়েছে এবং সেখানে ট্যাক্স অর ফি-র জায়গায় ট্যাক্স ফি অর চার্জ করা আছে। অর্থাৎ যাকে বাংলাভাষায় বলে প্রতিস্থাপন। আজকে আপনি বিব্রত হয়ে এই অ্যামেন্ডমেন্ট এনেছেন। আমি আশাকরি ভবিষ্যতে বিল ড্রাফট-এর সময়ে লেজিলেটিভ ডিপার্টমেন্টকে এইসব জিনিসের দিকে নজর দিতে বলবেন।

**শ্রী প্রশান্তকুমার শূর :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সাধারণত দেখা যায় শেষ পর্যন্ত একমাত্র কাশীবাবু ছাড়া বিরোধী দলের আর কেউ তেমন উপস্থিত থাকেন না। তার দলের এই পরিস্থিতিতে আমি আশা করেছিলাম তিনি কিছু বলবেন না। তাছাড়া আমার মনে হয় তার এখন কংগ্রেস অফিসে গিয়ে খবর নেওয়া উচিত প্রণববাবু পাশ-পোর্ট নিয়ে কোথায় গেলেন, কি করছেন। যাহোক, আমার আর কিছু বলার নেই। আশা করি মাননীয় সদস্যরা এটা গ্রহণ করবেন।

The motion of Shri Prasanta Kumar Sur that the Calcutta Municipal Corporation (Amendment) Bill, 1986, be taken into consideration, was then put and agreed to.

## Clauses 1, 2, 3 and Preamble

The question that Clauses 1, 2, 3 and Preamble do Stand part of the Bill, was then put and agreed to.

**Shri Prasanta Kumar Sur :** Mr. Speaker, Sir, I beg to move that the Calcutta Municipal Corporation (Amendment) Bill, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

## Consideration of the Tenth Reprot of the Committee of Privileges

**Shri Kalimuddin Shams (Chairman) :** Mr. Speaker, Sir, I beg to move that the Tenth Report of the Committee of Privileges (1985-86) of the Ninth Legislative Assembly as presented to the House on the 5th April, 1986, be taken into consideration.

**Shri Kalimuddin Shams (Chairman) :** Mr. Speaker, Sir, I beg to move that the recommendation contained in the Tenth Report of the

Committee of Privileges (1985-86) of the Ninth Legislative Assembly, be agreed to by the House.

The motion was then put and agreed to.

### Adjournment

The House was then adjouned at 5-28 P.M. till 1 P.M. on Wednesday, the 30th April, 1986 at the Assembly House, Calcutta.

# Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India.

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Wednesday, the 30th April, 1986 at 1 P M

## P R E S E N T

Mr. Speaker (Shri Hashim Abdul Halim ) in the Chair, 7 Ministers, 0 Ministers of State and 167 Members.

[1-00–1-10 P.M.]

## Held Over Starred Questions

### (to which oral answers were given)

### রতুয়া বিধানসভা কেন্দ্রে গঙ্গা ও ফুলহারা নদীর ভাঙ্গন

***৫৪৮। (অনুমোদিত প্রশ্ন নং *২০৯৪।) শ্রী সমর মুখার্জি ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, মালদহ জেলার রতুয়া বিধানসভা কেন্দ্রের মহানন্দ, কোনা, বিলাইমারী অঞ্চলে গঙ্গা এবং ফুলহারা নদীর ভাঙ্গনে প্রায় ৪৫ হাজার লোক উদ্বাস্তু হতে চলেছে ;

(খ) সত্য হলে, ঐ ভাঙ্গন রোধের কোনও পরিকল্পনা সরকারের আছে কি, এবং

(গ) ঐ বাবদ এ পর্যন্ত কত টাকা মঞ্জুর করা হয়েছে?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ**

(ক) উদ্ধৃত অঞ্চলে গঙ্গা ও ফুলহারা নদীর ভাঙন হচ্ছে, তবে ভাঙনের ফলে উদ্বাস্তুদের হিসাব সেচ ও জলপথ বিভাগ রাখে না।

(খ) এখনও পর্যন্ত কোনও প্রকল্প রচনা করা হয়নি।

(গ) প্রশ্ন ওঠে না।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** মালদহ জেলার রতুয়া কেন্দ্রের বিলাইমারী অঞ্চলে গঙ্গা ও ফুলহার নদীর ভাঙনে যে ক্ষয় ক্ষতি হয়েছে, তার পরিমাণ কত?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** ক্ষয় ক্ষতির পরিমাণ আমাদের দপ্তরে রাখা হয় না, উদ্বাস্তুদের কার কত ঘর ভেঙ্গে গেছে সেই হিসাব আমাদের কাছে থাকে না, রিলিফ ডিপার্টমেন্টে থাকে। সেই জন্য আমি এর উত্তর দিতে পারব না।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** আপনি বললেন কোনও মাস্টার প্লান রচনা করা হয়নি এবং তার জন্য কোনও পরিকল্পনা এখনো পর্যন্ত হয়নি। ওখানে যে ভাঙন হচ্ছে সেই ভাঙন রোধ করার জন্য রাজ্য সরকার কোনও পরিকল্পনা করার চিন্তা ভাবনা করছেন কি না জানাবেন?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** মহানন্দা, কোনা, বিলাইমারী এলাকায় একদিকে গঙ্গার স্পিল এরিয়া, আর এক দিকে ফুলহারের স্পিল এরিয়া আছে এবং বর্ষাকালে এই দুটি এলাকাই প্লাবিত হয়। আমি নিজেও ব্যক্তিগতভাবে এটা জানি। সেই জন্য গোটা সমস্যাটিই এখন পর্যবেক্ষণের স্তরে আছে। আমাদের চিফ্ ইঞ্জিনিয়ার, ডিজাইন অ্যান্ড রিসার্চ, মাঝখানে তিনি নিজে সরেজমিনে ঘুরে এসেছেন এবং শেষ পর্যন্ত এটা ঠিক করা হচ্ছে যে, যেখানে "Raising of villages falling on the right side of the Fulahar embankment in connection with the Mohan and embankment P.S. Harishchandrapur and Ratua." সেখানে এই মর্মে একটি প্রকল্প রচনা করার বিষয় বিবেচনাধীন আছে এবং এই বাবদ সপ্তম পঞ্চবার্ষিকী পরিকল্পনায় ১৫ লক্ষ টাকা ধরা আছে।

**শ্রী সমর মুখার্জি ঃ** মহানন্দা, কোনা, বিলাইমারী এলাকার ৪৫ হাজার লোককে সপ্তম পঞ্চবার্ষিকী পরিকল্পনায় ধরেছেন। আজকে আপনার অফিসাররা বলছেন ওটা আনপ্রোটেক্টেড এরিয়া, আমাদের কিছু করার নেই। একদিকে গঙ্গা, আর একদিকে ফুলহার, এর মাঝে ৪৫ হাজার লোক আনপ্রোটেক্টেড অবস্থায় বাস করে। আপনার চিফ্ ইঞ্জিনিয়ার গিয়েছিলেন. আমার সঙ্গে দেখাও হয়েছে। উনি বললেন আনপ্রোটেক্টেড এরিয়া, আমাদের কিছু করার নেই। আমার জিজ্ঞাসা হচ্ছে, তারা পশ্চিমবাংলার নাগরিক কি না এবং ট্যাক্স দেয় কি না, তাদের বাঁচার অধিকার আছে কি না। গঙ্গা এবং ফুলহারের ভাঙনে এই ৪৫ হাজার লোক রিফিউজি হতে চলেছে একটা দ্বীপের মধ্যে—এই বিষয়ে আপনার বক্তব্য কি?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** ৪৫ হাজার রিফিউজি হয়েছে, এই রকম কোনও খবর নেই। আমি আগেই বলেছি ঐ এলাকাটি একদিকে গঙ্গার স্পিল এরিয়া, আর এক দিকে ফুলহারের স্পিল এরিয়া অসংরক্ষিত এলাকার জন্য এ কথাও বলা হয়নি যে, সরকারের কিছু করার নেই। তার জন্যই এখন একটা প্রকল্প গ্রহণ করার কথা বিবেচনাধীন আছে, সেটা আমি আগেই জানিয়েছি, আপনি তখন ছিলেন না।

### বাঁকুড়া জেলায় কাঞ্জোর রিজার্ভায়ার

*৫৭৭। (অনুমোদিত প্রশ্ন নং *২০৭৭।) **শ্রী লালবিহারী ভট্টাচার্য ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বাঁকুড়া জেলার বড়জোড়া ব্লকে কাঞ্জোর রিজার্ভায়ার কবে তৈরি হয়েছিল ;

(খ) ঐ রিজার্ভায়ারে জলধারণের ক্ষমতা কত?

(গ) এর আওতায় সেচযুক্ত জমির পরিমাণ কত?

(ঘ) এটা তৈরি হবার পর হতে এ পর্যন্ত সংস্কার হয়েছে কি?

(ঙ) না হলে এর পুনর্খননের কোনও পরিকল্পনা সরকারের আছে কি? এবং

(চ) থাকলে, ঐ কাজ কবে নাগাদ শুরু হবে বলে আশা করা যায়?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ**

(ক) ১৯৫০ সাল নাগাদ তৈরি হয়েছিল।

(খ) তিন হাজার ফুট।

(গ) চার হাজার একর।

(ঘ) হ্যাঁ, হয়েছে।

(ঙ) প্রশ্ন ওঠে না। তবে পুনঃসংস্কারের জন্য একটি প্রকল্প রচনার কাজ আরম্ভ হয়েছে।

(চ) এখনই বলা সম্ভব নয়।

**পশ্চিম দিনাজপুর জেলার পীতানু নদীর উপর ব্রিজ নির্মাণ**

***৫৭৯।** (অনুমোদিত প্রশ্ন নং *২২০৬।) **শ্রী সুরেশ সিনহা ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিম দিনাজপুর জেলার করণদীঘি থানার পীতানু নদীর উপর (পাঁচমারি গ্রাম) ব্রিজ নির্মাণের কাজ বর্তমানে কোন্ পর্যায়ে আছে ;

(খ) এ পর্যন্ত এই 'ব্রিজ' নির্মাণের জন্য কত টাকা ব্যয় হয়েছে; এবং

(গ) থাকলে, ঐ কাজ কবে নাগাদ শুরু হবে বলে আশা করা যায়?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ**

(ক) এরূপ কোনও প্রকল্প সেচ দপ্তরের হাতে নাই।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) প্রশ্ন ওঠে না।

**হুগলি জেলায় ভি. সি. আর. এবং ভি. সি. পি.-র মাধ্যমে প্রদর্শনী**

***৫৮৫।** (অনুমোদিত প্রশ্ন নং *২২৮২।) **শ্রী মণীন্দ্রনাথ জানা ঃ** তথ্য ও সংস্কৃতি বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমানে হুগলি জেলায় ভি সি আর এবং ভি সি পি-র মাধ্যমে কতগুলি বাণিজ্যিক ভিত্তিতে প্রদর্শনী চলিতেছে ; এবং

(খ) ১৯৮৫ সালে সরকারি বিজ্ঞপ্তি দেওয়ার পর উক্ত জেলায় কতগুলি প্রদর্শনীর লাইসেন্স পাইবার আবেদন পত্র জমা পড়িয়াছিল এবং তাহার মধ্যে কতগুলিকে লাইসেন্স দেওয়া হইয়াছে?

**শ্রী প্রভাস ফদিকার ঃ**

(ক) হুগলি জেলা-সমাহতার কাছ থেকে প্রাপ্ত তথ্য অনুযায়ী একটি ক্ষেত্রে বৈধ

লাইসেন্সের ভিত্তিতে প্রদর্শনী চলছে।

(খ) মোট ১৩টি আবেদন পত্র জমা পড়েছিল।

১৯৮৫ সালে ১০টি

১৯৮৬ সালে ৩টি

১৩টি ক্ষেত্রেই লাইসেন্স দেওয়া হয়েছে।

## Starred Questions
## (to which oral answers were given)

### গোবর গ্যাস প্ল্যান্ট স্থাপন

*৮৭২। (অনুমোদিত প্রশ্ন নং *২৯২।) **শ্রী অমলেন্দ্র রায় ঃ** কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এ রাজ্যে গোবর গ্যাস প্ল্যান্ট স্থাপনের কর্মসূচি কিরূপ অগ্রগতি হচ্ছে; এবং

(খ) ঐ কর্মসূচির দ্রুত রূপায়ণে সরকার কিভাবে সাহায্য করছেন?

**শ্রী প্রলয় তালুকদার ঃ**

(ক) এ রাজ্যে গোবরগ্যাস প্ল্যান্ট স্থাপনের অগ্রগতি নিম্নরূপ—

**স্থাপিত প্ল্যান্টের সংখ্যা**

| | |
|---|---|
| ১৯৮২-৮৩ | ১১১০ |
| ১৯৮৩-৮৪ | ১৩৬৫ |
| ১৯৮৪-৮৫ | ২৬৩৯ |
| ১৯৮৫-৮৬ | ২৮৩০ |
| | ৭৯৪৪ |

(ক) ঐ কর্মসূচি দ্রুত রূপায়ণের জন্য নিম্নলিখিত ব্যবস্থা গ্রহণ করা হয়েছে।

১) এই প্রকল্প গ্রহণেচ্ছুক ব্যক্তিরা গোবরগ্যাস প্ল্যান্টের আকার এবং প্রকল্প গ্রহণেচ্ছুক ব্যক্তির অবস্থা অনুযায়ী সর্বনিম্ন ১৫৬০ টাকা থেকে ২৪০০ টাকা পর্যন্ত অনুদান পান।

২) প্রকল্প নির্মাণ ও তদারকির জন্য প্রশিক্ষণ দেওয়ার ব্যবস্থা করা হয়েছে। জেলা শিল্পকেন্দ্র কর্মচারিদেরও প্রকল্পটিকে উপযুক্ত তদারকির জন্য প্রশিক্ষণ দেওয়া হইতেছে।

৩) জেলা শিল্পকেন্দ্রের শিক্ষণপ্রাপ্ত কর্মচারিদের গোবরগ্যাস প্রকল্প গ্রহণেচ্ছুক ব্যক্তিদের ঐ প্রকল্প নির্মাণ ও সংরক্ষণ সম্পর্কে সাহায্য করার জন্য দক্ষ কলাকুশলিদের

সহযোগিতা দেওয়া হয়।

৪) গৃহিনীদের গোবরগ্যাস উপযুক্তভাবে ব্যবহারের জন্য প্রশিক্ষণ দেওয়া হয়।

৫) Motivator-দের প্রতি গোবরগ্যাস প্রকল্প শেষ হওয়ার পর প্রকল্প প্রতি ৩০০ টাকা হিসাবে দেওয়া হয়।

৬) গ্যাস হোল্ডার নির্মাণকারীদের W.B.S.I.C-র মাধ্যমে M.S. Sheet সরবরাহ করার ব্যবস্থা করা হয়।

৭) গোবরগ্যাস প্রকল্প গ্রহণকারী ব্যক্তিদের লেভি সিমেন্ট দেওয়ার ব্যবস্থা আছে।

[1-10–1-20 P.M.]

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি দয়া করে জানাবেন যে আপনার ভবিষ্যতে এই সম্পর্কে টারগেট কি আছে এবং এই টার্গেট ফুলফিল করার ব্যাপারে আমি আগের পিরিয়ড সমেত ধরে নিয়েই জিজ্ঞাসা করছি যে এই টার্গেট ফুলফিল করার ব্যাপারে ব্যাঙ্কের সহযোগিতা যে পরিমাণ পাওয়া দরকার সেই পরিমাণ সহযোগিতা পাওয়া যাচ্ছে কিনা বা কি অসুবিধা হচ্ছে?

**শ্রী প্রলয় তালুকদার ঃ** আমাদের এই আর্থিক বছরে ৩ হাজার ৫০০ গোবরগ্যাস প্ল্যান্টের লক্ষ্যমাত্রা ধরা হয়েছে। ব্যাঙ্কের কাছে আমাদের ইতিমধ্যে ৫ হাজারের কিছু বেশি গোবরগ্যাস প্ল্যান্টের প্রকল্প জমা আছে। ব্যাঙ্কের কাছ থেকে যে ভাবে সহযোগিতা পাওয়া উচিত, সেই সহযোগিতা আমরা পাচ্ছি না। আমাদের প্রত্যেক জেলায় গিয়ে ব্যাঙ্কের সঙ্গে বৈঠক করতে হয়েছে। গোবরগ্যাস প্ল্যান্টে টাকা দিতে ব্যাঙ্কের প্রচন্ড অনিহা লক্ষ্য করেছি। আমরা গোবরগ্যাসের উপকারিতা সম্পর্কে তাদের বোঝাচ্ছি। ব্যাঙ্ককে একথা বলছি যে পশ্চিমবঙ্গ সরকার গোবর গ্যাস প্ল্যান্ট করেছে। এই পরিকল্পনা হচ্ছে কেন্দ্রীয় সরকারের ২০ দফা পরিকল্পনা। কেন্দ্রীয় সরকারের পরিকল্পনাতেও ব্যাঙ্ক টাকা দিতে চাচ্ছে না।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ মাননীয় মন্ত্রী মহাশয়** দয়া করে জানাবেন কি যে, এই প্ল্যান্টের উপকারিতা সম্পর্কে গ্রামের মানুষকে যথাযথ ভাবে সচেতন করা হচ্ছে কি না? কারণ লোকের ধারণা এতে গোবর নষ্ট হচ্ছে। কাজেই এর উপকারিতা কি সেটা তাদের সামগ্রিক ভাবে জানাবেন কি?

**শ্রী প্রলয় তালুকদার ঃ** গোবর গ্যাসের উপকারিত সম্পর্কে আমরা একটা বুকলেট করে গ্রামে প্রত্যেক পঞ্চায়েতে পাঠিয়েছি। আমরা বিভিন্ন জায়গায় সেমিনার করছি এবং তাতে গোবর গ্যাসের উপকারিতা সম্পর্কে তাদের বোঝাবার চেষ্টা করেছি। এর প্রথম উপকারিতা হচ্ছে, গাছ কাটা বন্ধ হবে। দ্বিতীয়ত গোবর নষ্ট হবে না। কারণ গোবরগ্যাস চালু হলে যে ওয়েস্ট প্রোডাক্ট বের হবে সেটাতে উন্নতমানের সার হবে। এই সব জিনিস লোককে আমরা বোঝাবার চেষ্টা করেছি। তৃতীয়ত আমরা আরও যেটা বোঝাবার চেষ্টা করেছি সেটা হচ্ছে, এই গোবরগ্যাস যদি বাড়িতে বাড়িতে নেওয়া হয় তাহলে গৃহিণীদের কাঁচা কাঠ কিনে বা কাঠ শুকিয়ে নেওয়ার যে ঝামেলা সেটা বন্ধ হবে, তাড়াতাড়ি রান্না করতে পারবে এবং ধোঁয়া

ইত্যাদি পলিউশন হবে না। এছাড়াও গৃহিণীরা অনেক অবসর সময় পাবেন। এই জিনিসগুলি আমরা তাদের বোঝাবার চেষ্টা করেছি। আপনাদের অবগতির জন্য জানাচ্ছি যে, গ্রামের লোককে যদিও আমরা বোঝাতে পারছি কিন্তু ব্যাঙ্ককে বোঝাতে পারছি না।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক কি জানাবেন যে গোবরগ্যাস প্ল্যান্টে আপনাদের আগে যে সাবসিডি স্কীম ছিল, সেটা বিভিন্ন জেলায় বিভিন্ন হার, নট ইউনিফর্ম এটা নাম্বার ওয়ান। আর একটা কথা হচ্ছে, বাই মেট্যাল হোল্ডার এবং ড্রুম হোল্ডার—এই দুটো প্রকল্প দিয়েছেন। ওয়ান ইজ সাকসেস্‌ফুল অ্যান্ড দি আদার ইজ নট। যেটা ড্রুম টাইপ কনক্রিট সেটা সাকসেসফুল নয়। এতে আপনি কারিগরি দিক থেকে সফল হয়েছেন কি না এবং সাবসিডি ইউনিফর্ম হয়েছে কি না? আপনার ক্লাস অব পিপলকে ইকুয়ালি সাবসিডি দেওয়া হচ্ছে কি না, এটা যদি দয়া করে জানান?

**শ্রী প্রলয় তালুকদার ঃ** মাননীয় সদস্যের অবগতির জন্য জানাচ্ছি যে সাবসিডি প্যাটার্ন আমরা ঠিক করি না। এটা কেন্দ্রীয় সরকার ঠিক করেন। সেই প্যাটার্ন অনুযায়ী সাবসিডি দিতে হয়। দ্বিতীয়ত দুটো প্যাটার্ন আছে। একটা হচ্ছে, কে. ভি. আই. সি. প্যাটার্ন, আর একটা হচ্ছে ফিক্সড ড্রুম। কেন্দ্রীয় সরকার করেছে। যদিও কে. ভি. আই. সি. প্যাটার্ন তারা চালু রেখেছেন। কোন প্যাটার্নটা কার্যকর বেশি সেটা এখনই বলা শক্ত। তবে কে. ভি. আই সি. প্যাটার্নটা বহুদিন ধরে চলছে। আর ফিক্সড ড্রুম শুরু হয়েছে ২-৩ বছর যাবৎ। এখন কেন্দ্রীয় সরকার ফিক্সড ড্রুমকে এনকারেজ করছে এবং আমিও দেখেছি যে সমস্ত জেলাতে গোবরগ্যাস প্ল্যান্ট বেশি হয়েছে, সেখানকার যারা বেনিফিশিয়ারি, তারা ফিক্সড ড্রুম প্রেফার করছে।

**শ্রী বীরেন্দ্রনারায়ণ রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, প্রান্তিক চাষী, শিডিউল্ড কাস্ট বা শিডিউল্ড ট্রাইবস্‌, এদের গোবরগ্যাস প্ল্যান্ট করার জন্য কোনও স্পেশাল অনুদান দেওয়া হয় কি না? এবং যাদের দেবেন তাদের গরু বা মোষ থাকা কমপালসারি কি না?

**শ্রী প্রলয় তালুকদার ঃ** বর্তমানে যেটা আছে অন্তত ৬টা গরু বা মোষ না হলে গোবর গ্যাস প্ল্যান্ট হয় না। কোনও কোনও জায়গায় পাঁচটা, কোনও কোনও জায়গায় ৬টা। প্রান্তিক চাষীদের গোবর গ্যাস প্ল্যান্টের সুযোগ ছিল না। এবারে একটা পরিকল্পনার খসড়া কেন্দ্রীয় সরকার পাঠিয়েছে, তাতে প্রান্তিক চাষীদের গোবরগ্যাস প্ল্যান্ট করার সুযোগ হতে যাচ্ছে।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, আপনি বললেন যে কেসগুলো ব্যাঙ্ক করছে না গোবরগ্যাস প্ল্যান্টের, এই রকম কতগুলো কেস পড়ে রয়েছে ব্যাঙ্কে, রেকমেন্ডেশন থাকা সত্ত্বেও?

**শ্রী প্রলয় তালুকদার ঃ** আপনি আমার প্রশ্নের উত্তরটা শোনেননি। আমি প্রথমেই বলেছিলাম এখনও পর্যন্ত ৫ হাজার এর বেশি কেস ব্যাঙ্কগুলোর কাছে পেন্ডিং আছে।

**শ্রী নুরুল ইসলাম চৌধুরি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি যেগুলো তৈরি হয়েছে আগে, কংগ্রেস আমলে যেগুলো তৈরি হয়েছে, সেইগ্যাসগুলো খারাপ হয়ে গেছে, সরকারি সাহায্যে সেইগুলো মেরামত করার কোনও ব্যবস্থা আছে কি না?

**শ্রী প্রলয় তালুকদার ঃ** গোবরগ্যাস প্ল্যান্ট স্থাপন এবং মেরামতের জন্য আমরা প্রশিক্ষণ দিচ্ছি, বর্তমানে দক্ষ লোকের অভাব আছে, সেইজন্য নতুন করে আবার প্রশিক্ষণ দেবার ব্যবস্থা করছি।

[1-20–1-30 P.M.]

**সূতিবস্ত্র শিল্পে উৎপাদন হ্রাস**

***৮৭৩।** (অনুমোদিত প্রশ্ন নং *৯৭৪।) **শ্রী সুব্রত মুখার্জি** এবং **শ্রী কাশীনাথ মিশ্র ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, গত ১৯৭৭ সালের জুলাই মাস থেকে ১৯৮৬ সালে জানুয়ারি মাস পর্যন্ত সময়ে রাজ্যের সূতিবস্ত্র শিল্পে উৎপাদন হ্রাস পেয়েছে;

(খ) সত্য হলে, তার কারণ কি ; এবং

(গ) সূতিবস্ত্র কলগুলির আধুনিকীকরণের জন্য কি কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**শ্রী নির্মলকুমার বোস ঃ**

(ক) হ্যাঁ।

(খ) কারণগুলি হল—

(১) পুরাতন যন্ত্রপাতি ব্যবহার

(২) তুলার উপর অত্যাধিক রেল মাশুল।

(৩) তুলা, 'রেলের মাশুল সমীকরণ স্কীমের' বহির্ভূত।

(৪) অধিক পরিমাণ কাঁচামাল মজুত রাখবার প্রয়োজনীয়তা।

(গ) রাজ্যের সূতিকলগুলির আধুনিকী করণের জন্য নিচের ব্যবস্থাগুলি নেওয়া হয়েছে—

(১) উৎপাদন ক্ষমতা বৃদ্ধির জন্য রাজ্য সরকারের ইনসেন্টিভ প্রদানের ব্যবস্থা।

(২) ভারতীয় শিল্পোন্নয়ন ব্যাঙ্কের যন্ত্রাংশ আধুনিকীকরণের জন্য সফট্ লোন স্কীমের ব্যবস্থা।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, যে কারণগুলো বলেছেন, তার মধ্যে একটা কারণ কি যে আধুনিকীকরণের জন্য বিভিন্ন খাতে যেসব টাকা নেওয়া হয়েছে, সেইগুলো বাইফারকেট করে দেওয়া হয়েছে অন্য ইন্ডাস্ট্রিতে?

**শ্রী নির্মলকুমার বোস ঃ** এরকম কোনও খবর আমাদের কাছে নেই। তবে বিভিন্ন সময়ে আমরা শুনেছি কোনও কোনও কারখানা আধুনিকীকরণের জন্য যে টাকা নিয়েছে তা খরচ করেনি।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** সূতিবস্ত্রের মেটিরিয়ালসের ক্ষেত্রে কেন্দ্রীয় সরকার বর্তমানে যে

মাশুল সমীকরণ নীতি গ্রহণ করছে তা কি সামঞ্জস্যপূর্ণ?

**শ্রী নির্মলকুমার বোস ঃ** ১৯৫৬ সালে যে মাশুল সমীকরণ নীতি প্রবর্তন করা হয়েছিল তাতে লোহা, কয়লা এবং ইস্পাত সারা ভারতবর্ষে এক দামে বিক্রি হবে ঠিক হয়েছিল, কিন্তু তুলোকে তা থেকে বাদ দেওয়া হয়েছিল। দুর্ভাগ্যবশত পশ্চিমবাংলায় তুলো হয় না, মহারাষ্ট্র এবং গুজরাট থেকে তুলো আনতে আমাদের অনেক খরচ পড়ে যায়, ফলে মহারাষ্ট্র এবং গুজরাটের সূতিবস্ত্র শিল্পের সঙ্গে পশ্চিমবাংলার সূতিবস্ত্র শিল্প প্রতিযোগিতায় পেরে ওঠে না। এই অবস্থায় ১৯৮০ সালে বি. ডি. পান্ডে কমিটি সুপারিশ করেছিলেন মাশুল সমীকরণ নীতি তুলে দেবার জন্য সেই পরিপ্রেক্ষিতে ভারত সরকার আমাদের কাছে বলেছেন, একাধিকবার বলেছেন, সর্বদলীয় প্রতিনিধি দলের কাছে বলেছেন, কেন্দ্রীয় অর্থমন্ত্রী এবং অন্যান্য মন্ত্রীরা লোকসভা এবং রাজ্যসভায় একাধিকবার বলেছেন, "আমরা এই নীতি ধীরে ধীরে তুলে দিচ্ছি।" কিন্তু বার বার বলা সত্ত্বেও তাঁরা এই কাজে বিন্দুমাত্র অগ্রসর হননি।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** বিভিন্ন সূতাকলগুলিকে অধিগ্রহণ করার জন্য রাজ্য সরকারের পক্ষ থেকে কোনও ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে কি?

**শ্রী নির্মলকুমার বোস ঃ** আমাদের রাজ্য সরকারের হাতে তো কাপড়কল রয়েছে তাছাড়াও ন্যাশনাল টেক্সটাইল কর্পোরেশন কিছু কারখানা চালাচ্ছে। আলাদা ভাবে এই মুহূর্তে কোনও কাপড়কল অধিগ্রহণ করার কোনও প্রস্তাব আমাদের নেই।

**শ্রী সরল দেব ঃ** মাশুল সমীকরণের ব্যাপারে বি. ডি. পান্ডে কমিটি যে সুপারিশ করেছিল সেটা প্রায় ৪ বছর অতীত হয়ে গেছে, এটাকে কার্যকর করার ক্ষেত্রে কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে কোনও সুনির্দিষ্ট প্রস্তাব কি রাজ্য সরকারের কাছে এসেছে?

**শ্রী নির্মলকুমার বোস ঃ** এই প্রশ্নের উত্তর আমি ইতিপূর্বেই দিয়েছি। আমি বলেছি যে ১৯৮০ সালে বি. ডি. পান্ডে কমিটি সুপারিশ করেছিলেন এবং সেই সুপারিশ ভারত সরকার মেনে নিয়ে বলেছিলেন ধীরে ধীরে এটাকে কার্যকর করা হবে। লোকসভায় এবং রাজ্যসভায় ভারত সরকারের পক্ষ থেকে এটা ঘোষণা করা হয়েছিল। কিন্তু দুর্ভাগ্যবশত আজ পর্যন্ত ওটা তুলে দেবার ব্যাপারে এতটুকুও তাঁরা অগ্রসর হননি। আমরা ক্রমাগত চাপ দিয়ে যাচ্ছি যে, এটা তুলে দেওয়া হোক।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, ওটা তুলে দেবার জন্য বিধানসভার অভ্যন্তর ছাড়াও দিল্লিতে গিয়ে বা সংশ্লিষ্ট কর্তৃপক্ষের কাছে গিয়ে আপনি দাবি জানিয়েছেন কি?

**শ্রী নির্মলকুমার বোস ঃ** হ্যাঁ। কিছুদিন আগেই, এই বিধানসভার সর্বদলীয় প্রতিনিধি দল কেন্দ্রীয় অর্থমন্ত্রীর সঙ্গে সাক্ষাৎ করে তাঁদের এ বিষয়ে বক্তব্য রেখে এসেছেন।

**শ্রী গোপালকৃষ্ণ ভট্টাচার্য ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, 'ক' প্রশ্ন সম্পর্কে আমি জানতে চাইছি ন্যাশনাল টেক্সটাইল কর্পোরেশন ইচ্ছাকৃতভাবে বছরের বেশিরভাগ সময় কয়েকটি কারখানা বন্ধ করে রেখে উৎপাদন হ্রাস করছে বলে কি আপনার কাছে কোনও সংবাদ আছে?

**শ্রী নির্মলকুমার বোস ঃ** ন্যাশনাল টেক্সটাইল কর্পোরেশনের কাজকর্ম ভাল নয়, কিন্তু তারা উৎপাদন বন্ধ রাখার চেষ্টা করছে না। তাদের অধীন কারখানা অনেক সময় বন্ধ থাকে, এ তথ্য আমাদের কাছে আছে।

**পোপ দ্বিতীয় জন পলের আপ্যায়নে সরকারি ব্যয়**

***৮৭৪। (অনুমোদিত প্রশ্ন নং *১০০৯।) শ্রী সরল দেব ঃ** তথ্য ও সংস্কৃতি বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, পোপ দ্বিতীয় জনপলের কলিকাতায় সম্প্রতি অবস্থানকালে তাঁর আপ্যায়নের জন্য রাজ্য সরকারের কত টাকা খরচ হইয়াছে?

**শ্রী প্রভাস চন্দ্র ফদিকার ঃ**

মহামান্য পোপ দ্বিতীয় জন পলের কলিকাতায় অবস্থানকালে তাঁর আপ্যায়নের জন্য রাজ্য সরকারের খরচ হয়েছে ৪৪,৭০০ টাকা (আনুমানিক)।

**শ্রী সরল দেব ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, কি কি বাবদ এই টাকাটা খরচ হয়েছে?

**শ্রী প্রভাস চন্দ্র ফদিকার ঃ** পোপ জন পলের আপ্যায়নের জন্য রাজ্য সরকারের কত খরচ হয়েছে জানতে চাওয়া হয়েছে এবং সেটাই আমি এখানে উল্লেখ করেছি। অভ্যর্থনার জন্য খরচ হয়েছে ১৯,২০০ টাকা, এয়ারপোর্ট হোটেলে জলযোগের জন্য খরচ হয়েছে ২,৫০০ টাকা এবং বিভিন্ন গাড়ি ভাড়া করার জন্য খরচ হয়েছে ২৩,০০০ টাকা, মোট মহামান্য পোপ দ্বিতীয় জন পলের আপ্যায়নের জন্য রাজ্য সরকারের খরচ হয়েছে ৪৪,৭০০ টাকা।

**শ্রী সরল দেব ঃ** আপ্যায়নের বাইরে আর কোনও খরচা দ্বিতীয় জন পলের জন্য করেছেন কি?

**শ্রী প্রভাস চন্দ্র ফদিকার ঃ** পোপ দ্বিতীয় জন পলের সঙ্গে যাঁরা ছিলেন এবং কেন্দ্রীয় সরকারের প্রতিনিধি হিসাবে যাঁরা ছিলেন তাঁদের অবস্থানের জন্য যে ব্যবস্থা করতে হয়েছিল—যেহেতু সম্মানীয় অতিথি, কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে ভি. ভি আই পি বলে ডিক্লেয়ার্ড করা হয়েছিল সেজন্য পার্ক হোটেলে অবস্থানের খরচা কেন্দ্রীয় সরকার বহন করবেন এবং সেই খরচা হয়েছে—৫৮ হাজার ৩৭১ টাকা ২৮ পয়সা। এছাড়া খরচা হয়েছে—৩টি জায়গায় তিনি সভা করেছিলেন, সেই সভার জন্য যে ব্যবস্থা করতে হয়েছিল রস্ট্রামের জন্য, লাইটের জন্য, মাইকের জন্য এবং ব্যারিকেডিং-এর জন্য—এই খরচাগুলি আপ্যায়নের খরচা নয়—এই মিটিং-এর যে খরচা, সিকিউরিটি বাবদ যে খরচা সেটা পি. ডব্লু. ডি.-র অধীনে খরচা হয়েছে।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাইবেন কি, পোপ দ্বিতীয় জন পলের সফরকালে মোটামুটি ভালই খরচা হয়েছে, প্রায় ৪৪ হাজার টাকার মতন, আমার জিজ্ঞাসা, তাঁর আশীর্বাদ বামফ্রন্ট সরকার পেয়েছেন তো?

**মিঃ স্পিকার ঃ** না, না, এটা হয় না।

### মুর্শিদাবাদ, নদীয়া ও মালদহ জেলার গঙ্গা নদীর ভাঙ্গন রোধ

*৮৭৫। (অনুমোদিত প্রশ্ন নং *২৪৬৪।) শ্রী ফজলে আজিম মোল্লা এবং শ্রী কাশীনাথ মিশ্র : সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মুর্শিদাবাদ, নদীয়া, মালদহ প্রভৃতি জেলার গঙ্গা নদীর ভাঙ্গন রোধ করার জন্য ১৯৮৫-৮৬ সালে কি কি বাবদে কত টাকা বরাদ্দ করা হয়েছিল ; এবং

(খ) ঐ সময়ে ঐ এলাকাগুলিতে গঙ্গা নদীর ভাঙ্গনে ক্ষতিগ্রস্ত অধিবাসীদের পুনর্বাসনের জন্য কি কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**শ্রী ননী ভট্টাচার্য :**

(ক) উক্ত জেলাগুলিতে গঙ্গার ভাঙন রোধ করার জন্য ১৯৮৫-৮৬ সালে নিম্নলিখিত টাকা বরাদ্দ করা হয়েছিল—

১। মালদহ জেলা

| Name of the Scheme | Budget prosision during 1985-86 (Rupees in lakhs) | | |
|---|---|---|---|
| 1. Anti-erosion works on the left bank of river Ganga etc. | Rs. | 10.00 | Lakhs |
| 2. Construçtion of boulder spur u/s of Farakka Barrage for protection of erosion of the left bank of the Ganga | Rs. | 5.00 | |
| 3. Reconstruction of boulder spur between Dhalpara and Khejuria | Rs. | 1.00 | |
| | Total Rs. | 16.00 | lakhs |

২। নদীয়া জেলা

| Name of the Scheme | | | |
|---|---|---|---|
| 1. Anti-erosion work on the right and left bank of river Bhagirathi | Rs. | 10.00 | Lakhs |
| | Total Rs. | 10.00 | lakhs. |

৩। মুর্শিদাবাদ জেলা

| Name of the Scheme | | | |
|---|---|---|---|
| 1. Anti-erosion work on the right and left bank of river Bhagirathi | Rs. | 23.55 | Lakhs |
| 2. Works of Ganga Anti-erosion Division | Rs. | 82.00 | |
| | Total Rs. | 105.55 | lakhs. |

(খ) নদীর ভাঙনের ফলে ক্ষতিগ্রস্ত ব্যক্তিদের পুনর্বাসন সেচ ও জলপথ বিভাগ করে না।

**শ্রী কাশীনাথ মিশ্র :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাইবেন কি, বিভিন্ন জায়গায় ভাঙন রোধের জন্য যে টাকা বরাদ্দ করেছেন সেগুলির কাজ কবে থেকে শুরু হয়েছে?

**শ্রী ননী ভট্টাচার্য :** যথা সময়ে শুরু হয়েছে। আমি মোদ্দা কথাটা বলে দিচ্ছি। ১৯৮৫-৮৬ সালে বর্ষার আগে এই সমস্ত কাজগুলি আরম্ভ করা হয় এবং অনেক জায়গায় কংক্রিট করে ফেলা হয়। যেসব জায়গায় কংক্রিট করে ফেলা যায়নি, বর্ষা এবং বন্যায় যাতে ক্ষতিগ্রস্ত না হয় তারজন্য সতর্কতামূলক ব্যবস্থা নেওয়া হয়। এই হল ১ নম্বর কথা। ১৯৮৬ সালের মার্চ মাস পর্যন্ত অর্থাৎ ১৯৮৫-৮৬ সালের মধ্যে মোট যা খরচ করা হয়েছিল এই অ্যান্টি ইরোসন ওয়ার্ক, কনস্ট্রাকশন অব বোল্ডার স্পার, রিকনস্ট্রাকশন অব বোল্ডার স্পার এই তিনটি কাজে সেখানে ৯ লক্ষ ৪৭ হাজার ৯৭৫ টাকা, মালদাতে। সুতরাং খুবই সামান্য টাকা বাজেটে আছে, সেগুলি আবার ১৯৮৬ সালে করা হবে এবং মুর্শিদাবাদের অনেক জায়গা আছে, জায়গার তালিকা দিতে গেলে বিপদ, সেখানে প্রায় সব টাকা খরচ হয়ে গেছে। আবার ১৯৮৬-৮৭ সালের বাজেটে ধরা হয়েছে। এই হল ব্যাপার।

**শ্রী কাশীনাথ মিশ্র :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি—এই যে প্রত্যেক বছর এই জেলাগুলিতে গঙ্গার ভাঙন হচ্ছে এই ভাঙন রোধের জন্য প্রতি আর্থিক বছরে টাকা ব্যয় করছেন। স্থায়ীভাবে সমস্যা সমাধানের জন্য কোনও মাস্টার প্ল্যান রচনা করছেন কি এবং তার জন্য কি কি ব্যবস্থা নিয়েছেন?

**শ্রী ননী ভট্টাচার্য :** মাননীয় সদস্যের জানার কথা, প্রীতম সিং কমিটির রিপোর্ট বেরিয়েছিল, তার সুপারিশকে অবলম্বন করে মাস্টার প্ল্যান বা সামগ্রিক প্ল্যান যাই বলুন করা হয়। তারপর তাই নিয়ে গঙ্গা ফ্লাড কন্ট্রোল কমিশনের সঙ্গে আলাপ আলোচনার সুপারিশক্রমে ১৯৮ কোটি টাকা কোথা কি ভাবে পিস মিল করে গেছেন সেই তথ্য অনুসারে ১২-১৩ কোটি টাকার মতো একটা স্কীম একটা রাইজ কোথায় কোথায় দেওয়া হয় এবং তার মধ্যে এ রেলের নিরাপত্তা এবং ন্যাশনাল হাইওয়ের নিরাপত্তা জড়িত আছে। সেই সমস্ত রাইজগুলি একবার ভাঙনে গেছে। সেই নিয়ে বহু দরবার ৪-৫ বছর ধরে করেছি। সর্বশেষে রেলওয়ে কর্তৃপক্ষ ঐ ১২-১৩ কোটি টাকার মধ্যে ২ কোটি টাকা দিতে রাজি আছেন। এই অবস্থা চলছে। আমরা দেখলাম ২ কোটি টাকা পাচ্ছি। তাহলে ১০ কোটি টাকায় সেই সমস্ত করেছেন উপকার হওয়ার কথা, অনেকগুলি গ্রাম ভাঙনে চলে গেছে। ৩-৪ বছর ধরে কিছু কিছু কাজ করেছি, ভাঙনের ভয়াবহতার তুলনায় খুব উল্লেখযোগ্য কাজ হয়নি। যে এলাকাগুলির কথা বলছিলাম সেটা ঐ ১২ কোটি টাকার মধ্যে উল্লেখ নেই। এই ভাবেই হচ্ছে। তাহলে মাস্টার প্ল্যান বলতে যা বোঝায় তা করার টাকা পয়সা নেই। সেন্ট্রাল গভর্নমেন্ট, সেন্ট্রাল ওয়াটার কমিশন, ইউনিয়ন ইরিগেশন মিনিস্টার করেছেন। এই রকম কথাবার্তা বলা আছে।

**শ্রী আবুল হাসানাৎ খান :** আমার প্রশ্ন হচ্ছে এই যে টাকা খরচ হচ্ছে এটা প্রয়োজনের তুলনায় খুবই কম। এইজন্য রাজ্য সরকার কেন্দ্রীয় সরকারের সঙ্গে যোগাযোগ করছেন। যে টাকাটা খরচ হচ্ছে সেটার যথাযথ খরচা সম্পর্কে অভিযোগ পেয়েছেন, যাতে স্থানীয় জন

প্রতিনিধি এবং সরকারি অফিসারদের নিয়ে একটা টিম বা তদারকি কমিটি তৈরি করা যায় বা এই রকম প্রস্তাব আছে কি না?

**শ্রী ননী ভট্টাচার্য :** সুনির্দিষ্ট অভিযোগ বলতে যা বোঝায় তা আমরা পাইনি। তবে অস্পষ্ট কোনও কোনও সংবাদ বা কমপ্লেন যে পাইনি তা নয়। সুনির্দিষ্ট অভিযোগ পেলে যথাযথ ব্যবস্থা করা হবে।

**শ্রী বঙ্কিম ত্রিবেদী :** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন মুর্শিদাবাদে ভাঙনের জন্য ২৩ লক্ষ টাকার কিছু বেশি খরচ করেছেন। কোন্ কোন্ জায়গায় খরচ করেছেন বা তার রেকর্ড কিছু আছে কি?

**শ্রী ননী ভট্টাচার্য :** অনেক লম্বা রেকর্ড আছে। সাপ্লিমেন্টারি করতে হবে।

**মিঃ স্পিকার :** ওটা লে করে দেবেন।

**শ্রী সরল দেব :** একদিকে গঙ্গায় ভাঙন হচ্ছে, আর একদিকে দক্ষিণেশ্বর থেকে হালিশহর পর্যন্ত তাতে চড়া পড়েছে। ঐ চড়া মুক্ত করবার আপনি ড্রেজিং-এর ব্যবস্থা গ্রহণ করছেন কি না জানাবেন কি?

**শ্রী ননী ভট্টাচার্য :** আলাদাভাবে প্রশ্ন করলে উত্তর দেব। মুর্শিদাবাদ, নদীয়া এবং মালদার খানিকটা—এই নিয়েই এখনকার প্রশ্নটা।

**শ্রী শীশ মহম্মদ :** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি, ঐ ভাঙন প্রতিরোধের জন্য আপনি টাকা মঞ্জুর করেন এবং কাজ আরম্ভ হয়, কিন্তু সে ক্ষেত্রে কতগুলি সমাজবিরোধী, সরকারের কাজকে ব্যহত করবার জন্য নানাভাবে হেনস্তা করে—এই রকম কোনও খবর আপনার কাছে আছে কি না এবং থাকলে, তাদের সরকারি প্রশাসনের মারফত জব্দ করে সেই এলাকায় যাতে কাজ করা যায়—এই ধরনের ব্যবস্থা আছে কি না?

**মিঃ স্পিকার :** প্রথমটা উনিই ইনফর্মেশন দিয়েছেন। কাজেই ফার্স্ট পার্টের উত্তর দেবেন না, সেকেন্ড পার্টের উত্তর দেবেন।

**শ্রী ননী ভট্টাচার্য :** অনেক সময় সেখানে এক্সটার্শন হয়। এমনকি, যে জায়গায় বোল্ডার ডাম্প করবার দরকার হয় সেখানে খানিকটা এক্সটার্শন হয়। লরি থেকেও টাকা আদায় করবার একটা সমস্যা আছে। এইসব ঘটলে একজিকিউটিভ ইঞ্জিনিয়ার তা প্রশাসনকে জানিয়ে দেন এবং প্রশাসন থেকে পুলিশ প্রশাসনকে সেটা জানানো হয়। তবে সব সময় পুলিশ প্রশাসনের মাধ্যমে এর সমাধান হয় না। যে ক্ষেত্রে সেটা হয় না, সেখানে পাবলিক ওপিনিয়ন মবিলাইজ করে সেগুলো কর্নার্ড করবার চেষ্টা করা হয়।

### 'নিজের জেলাকে জানো' পরিকল্পনা

*৮৭৬। (অনুমোদিত প্রশ্ন নং *১২৪৭।) **শ্রী নীরোদ রায়চৌধুরী :** পর্যটন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) শিশু ও কিশোরদের জন্য 'নিজের জেলাকে জানো' নামে কোনও পরিকল্পনা সরকারের আছে কি ; এবং

(খ) যদি থাকে, তবে তার রূপরেখা কি?

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় :**

(ক) বিদ্যালয়ের ছাত্রছাত্রীদের জন্য এরকম একটি প্রকল্প সরকারের বিবেচনাধীন আছে।

(খ) প্রকল্পের রূপরেখা এখনো চূড়ান্ত হয়নি।

**শ্রী নীরোদ রায়চৌধুরি :** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে, একটা প্রকল্প আছে। সেই প্রকল্পটা কি—সেটা বলবেন কি?

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় :** প্রকল্পটি চূড়ান্ত হয়নি। মোটামুটি হচ্ছে, জেলার ছেলেমেয়ে—যারা স্কুল কলেজে পড়ে—তারা যাতে নিজের জেলার দর্শনীয় স্থানগুলি সরকারি খরচে দেখতে পায় সেই রকম চিন্তা করা হচ্ছে।

## হুগলি জেলা পরিষদকে সি ইউ ডি পি ২ এবং ৩ বাবদ অর্থ মঞ্জুর

*৮৭৭। (অনুমোদিত প্রশ্ন নং *১৩২১।) **শ্রী অরুণকুমার গোস্বামী :** পঞ্চায়েত ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৮৩-৮৪, ১৯৮৪-৮৫, ১৯৮৫-৮৬ সালে হুগলি জেলা পরিষদকে ক্যালকাটা আরবান ডেভেলপমেন্ট প্রোজেক্ট ২ এবং ৩ বাবদ কোন্ কোন্ স্কীমে কত টাকা দেওয়া হয়েছে;

(খ) ঐ সময়ে ঐ জেলা পরিষদ কত টাকা খরচ করেছে;

(গ) ঐ খাতে হুগলি জেলার কোনও গ্রাম পঞ্চায়েতকে সরাসরি টাকা দেওয়া হয়েছে কি না ; এবং

(ঘ) হলে, ঐ গ্রাম পঞ্চায়েতের নাম কি?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি :**

(ক) জল সরবরাহ প্রকল্পে ১৯৮৩-৮৪ সালে কোনও টাকা দেওয়া হয়নি। ১৯৮৪-৮৫ এবং ১৯৮৫-৮৬ সালে যথাক্রমে ১০,৪২,৩৭৬ টাকা এবং ৯,৩০,২৮০ টাকা দেওয়া হয়েছে।

রাস্তা প্রকল্পে ১৯৮৩-৮৪, ১৯৮৪-৮৫ এবং ১৯৮৫-৮৬ সালে যথাক্রমে ১,৮৫,৫৪৭ টাকা, ৯,৯৩,৩৮৫ টাকা এবং ৭,৭৮,৭৬০ টাকা মঞ্জুর করা হয়েছে; প্রাথমিক বিদ্যালয় প্রকল্পে প্রথম বৎসরে কোনও টাকা মঞ্জুর করা হয়নি। পরবর্তি দুই বৎসর যথাক্রমে ৫,৫৩,৯৩১ টাকা এবং ৪৫,০০০ টাকা মঞ্জুর করা হয়েছে।

(খ) তিন বৎসরে মোট খরচের পরিমাণ ৩৪,০৮,০২৪ টাকা।

(গ) হ্যাঁ।

(ঘ) ১) দেবানন্দপুর

২) খলিসানি

৩) মগরা

৪) রাজ্যধরপুর

৫) সপ্তগ্রাম

৬) মৃগল্য

[1-40–1-50 P.M.]

**শ্রী অরুণকুমার গোস্বামী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় যে হিসাবটা দিলেন তাতে দেখতে পাচ্ছি যা টাকা দেওয়া হয়েছে তার চেয়ে কম টাকা খরচ করা হয়েছে। আমি জানতে চাই এই টাকা খরচ করা গেল না কেন?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** আপনি যে প্রশ্নগুলি করেছেন সেটা একটু দেখবেন। প্রশ্নগুলি আছে ঐ সময়ে ঐ জেলা পরিষদে কত টাকা খরচ করেছে এবং ঐ খাতে হুগলি জেলার কোনও গ্রাম পঞ্চায়েতকে সরাসরি টাকা দেওয়া হয়েছে কি না ইত্যাদি। কিন্তু প্রশ্ন এটা নয় যে টাকা খরচ হয়নি, কেন হয়নি? তারপর কি ভাবে খরচের ব্যবস্থা হয়েছে এই সব নেই। কথা হল এই যে টাকা দেওয়া হয়েছে অনেক সময় নানা রকম কারণ থাকে—হয়ত কাজ চলল না, সিমেন্ট পাওয়া গেল না এইসব। কিছু কিছু হয়েছে, এটা নয় যে অনেকখানি বাকি আছে।

**শ্রী অরুণকুমার গোস্বামী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে বলবেন কি এই খাতে টাকা গ্রাম পঞ্চায়েতকে সরাসরি দেওয়া যায় কি না এবং যে সমস্ত গ্রাম পঞ্চায়েতে দেওয়া হয়েছে তারা কোন দলভুক্ত গ্রাম পঞ্চায়েত, কংগ্রেস দলভুক্ত গ্রাম পঞ্চায়েত না অন্য কোনও দলভুক্ত গ্রাম পঞ্চায়েত?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** আপনি যে প্রশ্ন করেছেন তার উত্তরে দেওয়া আছে দেখবেন কিছু কিছু সরাসরি গ্রাম পঞ্চায়েতকে দেওয়া আছে এবং কিছু পঞ্চায়েত সমিতির মাধ্যমে করা হয়। এই ভাবে এটা করা হয়। আপনার প্রশ্নে কোন কোন গ্রাম পঞ্চায়েতকে সরাসরি দেওয়া হয়েছে সেটা আছে এবং তার উত্তরে বলেছি এই গ্রাম পঞ্চায়েতকে সরাসরি দেওয়া হয়েছে।

**শ্রী অরুণকুমার গোস্বামী ঃ** আমার প্রশ্ন হল যে সমস্ত গ্রাম পঞ্চায়েতকে সরাসরি দেওয়া হয়েছে তার মধ্যে কংগ্রেস গ্রাম পঞ্চায়েত নেই এটা জানেন কি?

**মিঃ স্পিকার ঃ** যে গ্রাম পঞ্চায়েতকে দেওয়া হয়েছে তারা কোনও গ্রুপের সেটা উনি জানবেন কি করে? গ্রাম পঞ্চায়েত প্রধান কোন দলভুক্ত সেই রকম কোনও প্রশ্ন ছিল কি?

**শ্রী অরুণকুমার গোস্বামী ঃ** আমার প্রশ্ন হল যে সমস্ত গ্রাম পঞ্চায়েতকে দেওয়া হয়েছে তার মধ্যে কোনও কংগ্রেস গ্রাম পঞ্চায়েত নেই, এটা কি এই উদ্দেশ্য নিয়ে দেওয়া হয়েছে?

**মিঃ স্পিকার ঃ** উনি সেটা বুঝবেন কি করে যে সেটা কোনও গ্রাম পঞ্চায়েত?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি :** আপনি প্রশ্ন করেছিলেন সরাসরি কোনও গ্রাম পঞ্চায়েতকে দেওয়া হয়েছে কি না। তার উত্তরে সরাসরি কোন গ্রাম পঞ্চায়েতকে দেওয়া হয়েছে তার নাম আমি বলেছি। আপনি এখন বলছেন এতে কোন পার্টি যুক্ত আছে, এটা আমি এখন বলব কি করে? আপনি প্রশ্নের বাইরে চলে গেলে আমি কি বলব?

**শ্রী অরুণকুমার গোস্বামী :** আমার এই প্রশ্ন ছিল না, আমার প্রশ্ন ছিল আইনগত ভাবে কোনও গ্রাম পঞ্চায়েতকে সরাসরি টাকা দেওয়া যায় কি না এবং যাদের দেওয়া হয়েছে তার মধ্যে কংগ্রেস গ্রাম পঞ্চায়েত আছে কি না।

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি :** আপনার মনে কি ছিল সেটা তো আমি জানি না, আপনার লিখিত আকারে যে প্রশ্ন ছিল সেটা হল এই খাতে হুগলি জেলার কোনও গ্রাম পঞ্চায়েতকে সরাসরি টাকা দেওয়া হয়েছে কি না। আপনার এই প্রশ্নে কোথাও নেই যে আইনগত ভাবে দেওয়া যায় কি যায় না।

**মিঃ স্পিকার :** কোনও রাজনৈতিক দল আছে কোনও গ্রাম পঞ্চায়েতে কোথায় কি হয়েছে এত উনি বলবেন কি করে? এই প্রশ্ন হয় না।

**শ্রী অরুণকুমার গোস্বামী :** আমি যে প্রশ্ন করেছি তার সঙ্গে আমার এই অতিরিক্ত প্রশ্ন সংশ্লিষ্ট, আমি এই সাপ্লিমেন্টারি করতে পারব না?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি :** আমার কথাটা একটু শুনুন, আমার কথা হচ্ছে আপনার নির্দিষ্ট ভাবে এই রকম কোনও প্রশ্ন নেই যে আইনগত ভাবে দেওয়া যায় কি না। আপনি হাউসে ড়িয়ে এই রকম একটা ইমপ্রেশন সৃষ্টি করবেন এটা ঠিক নয়। আপনার প্রশ্নে কোথাও এটা ল না যে আইনগত ভাবে দেওয়া যায় কি না, আপনি প্রশ্নটা একটু পড়ে দেখুন। ওই শ্ন মোটেই ছিল না। প্রশ্ন হচ্ছে কোনও গ্রাম পঞ্চায়েতে সরাসরি দিয়েছি কি না এবং রপর হচ্ছে যদি দেওয়া হয়ে থাকে তাহলে সেই গ্রাম পঞ্চায়েতের নাম কি। আমি প্রথম ত্তরে বলেছি হ্যাঁ এবং তার পরের উত্তরে নাম দিয়ে দিয়েছি।

**শ্রী অরুণকুমার গোস্বামী :** আমি সাপ্লিমেন্টারি প্রশ্ন করতে পারব না? আমি তো মার ওই প্রশ্নের অতিরিক্ত প্রশ্ন করছি এবং সেটা আমার এই প্রশ্ন ওই প্রশ্নের সঙ্গে নেক্টেড।

**মিঃ স্পিকার :** এই ভাবে কোনও সাপ্লিমেন্টারি প্রশ্ন হতে পারে না, এই প্রশ্নে হাউ ্যান হি রিপ্লাই? সাপ্লিমেন্টারি ইজ অ্যান অ্যানসিলারি কোয়েশ্চেন।

**শ্রী আব্দুল মান্নান :** একটু আগে মাননীয় সদস্য অরুণবাবু যে প্রশ্ন করছিলেন, সেই ্যাপারে আমরা একটা জিনিস বারেবারেই দেখছি, জেলা পরিষদের ব্যাপারে যখনই সরাসরি াম পঞ্চায়েতকে কাজের জন্য টাকা দেওয়া হয়—এর আগে অন্য দপ্তরের ব্যাপারে যেমন, দ্যুৎ দপ্তরের কোনও লগ্নি প্রকল্পে, এখানে আমি মেনশন পর্বে বহুবার আর, এল, ই, জি, ি, ব্যাপারেও উল্লেখ করেছি গ্রাম পঞ্চায়েতকে সরাসরি যে সমস্ত টাকা দেওয়া হয়, বিশেষ রে হুগলি জেলার ২০১টি গ্রাম পঞ্চায়েতের মধ্যে কংগ্রেসের অধীনে ৫২টি গ্রাম পঞ্চায়েতকে াকা দেওয়ার ব্যাপারে, অর্থাৎ হুগলি জেলার এক চতুর্থাংশ গ্রাম পঞ্চায়েতের ক্ষেত্রে—তখন

সমস্ত সি. পি. এম. পরিচালিত পঞ্চায়েতগুলি টাকা পায়, কিন্তু কংগ্রেসি পঞ্চায়েতগুলোকে দেওয়া হয় না। এরমধ্যে রাজনৈতিক কোনও উদ্দেশ্য আছে কি না তা আমি জানতে চাই?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি :** এই প্রশ্নের জবাব বোধ হয় আমি এই হাউসে দাঁড়িয়ে বহুবার দিয়েছি—সেটা হচ্ছে, এন. আর. ই. পি.-র যে টাকা তারমধ্যে একটা বড় অংশ পায় ৮০ ভাগ টাকা প্রত্যেকটি গ্রাম পঞ্চায়েতকে সমভাবে দেওয়া হয়েছে এবং এখনও দেওয়া হয়ে থাকে।

**শ্রী আব্দুল মান্নান :** আমি এন. আর. ই. পি.-র সম্বন্ধে বলছি না। আমি সি. ইউ. পি. সম্বন্ধে জিজ্ঞাসা করছি। প্রত্যেকবারই যখনই কোনও স্কীম থেকে টাকা সরাসরি গ্রাম পঞ্চায়েতকে দেওয়া হয়, তখনই হুগলি জেলার এক চতুর্থাংশ কংগ্রেসি যে পঞ্চায়েতগুলো আছে, সেই পঞ্চায়েতগুলো কোনও টাকা পায় না—এ সম্বন্ধে আপনার উত্তর কি?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি :** একথা মোটেই সত্য নয়। এখানে একটা কথা বলি, আপনি সুনির্দিষ্ট কোনও প্রশ্ন এখানে দেবেন, আমি তখন আপনাকে দেখিয়ে দেব যে, হুগলি জেলাতে কত টাকা কোন্ কোন্ জায়গায় দেওয়া হয়েছে।

**শ্রী নুরুল ইসলাম চৌধুরি :** আপনি বললেন যে, গ্রাম পঞ্চায়েতগুলিকে সমান ভাবে সমস্ত টাকা ভাগ করে দেওয়া হয়। আমার প্রশ্ন হচ্ছে এই যে, এই টাকা কি গ্রাম পঞ্চায়েতগুলিকে লোকসংখ্যার ভিত্তিতে দেওয়া হয়, না কি গ্রাম পঞ্চায়েতের সংখ্যা অনুসারে সমান ভাবে দেওয়া হয়?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি :** লোক সংখ্যার ভিত্তিতে দিতে গেলে অনেক অঙ্ক কষতে হবে, তাতে অনেক সময় লেগে যাবে। তাছাড়া ঐ ভাবে দিতে গেলে অন্যদিক থেকে অনেক অসুবিধাও আছে।

**শ্রী তারাপদ সাধুখাঁ :** সি. ইউ. ডি. পি. স্কীমের টাকা সরাসরি যে ক'টা গ্রাম পঞ্চায়েতকে দেওয়া হয়েছে বলে আপনি বললেন, তারা কি এখনও পর্যন্ত ইউটিলাইজেশন সার্টিফিকেট জমা দিয়েছে?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি :** আপনি প্রশ্ন দেবেন, জবাব দিয়ে দেব। এখানে ইউটিলাইজেশন হয়েছে কি না, সেই ভাবে তো প্রশ্ন দেননি, এখুনি কি ভাবে উত্তর দেব?

**চব্বিশ পরগনা জেলার বাসন্তি হাইস্কুল পুরন্দর রাস্তা পাকা করার পরিকল্পনা**

*৮৭৮। (অনুমোদিত প্রশ্ন নং *১৬১৩।) **শ্রী সুভাষ নস্কর :** উন্নয়ন ও পরিকল্পনা (সুন্দরবন এলাকা) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, চব্বিশ পরগনা জেলার বাসন্তী হাইস্কুল হইতে পুরন্দর পর্যন্ত রাস্তাটি পাকা করার সিদ্ধান্ত গ্রহণ করা হইয়াছে ; এবং

(খ) সত্য হইলে, উক্ত কাজ কবে নাগাদ শুরু হইবে বলিয়া আশা করা যায়?

**শ্রী আব্দুল রেজ্জাক মোল্লা :**

(ক) হ্যাঁ।

(খ) ঠিকাদারকে কাজ শুরু করার আদেশ দেওয়া হয়েছে এবং কাজ শীঘ্রই আরম্ভ হবে বলে আশা করা যায়।

**শ্রী সুভাষ নস্কর :** মাননীয় মন্ত্রী মহাশয়কে ধন্যবাদ জানাব এই কারণে যে কাজ হাতে নেওয়ার পরিপ্রেক্ষিতে কাজ শুরু হয়েছে। বর্তমানে যে রাস্তাটির মাটি কাটা এবং মাটি ফেলা চলছে সেখানে যে কন্ট্রাক্টর কাজ নিয়েছিলেন তিনি কিছুদিন করার পরে চলে গেছেন ফলে কাজ অসামাপ্ত অবস্থায় পড়ে আছে। এই বিষয়ে কোনও নির্দেশ দেবেন কি যাতে দ্রুত কাজ সম্পন্ন হতে পারে?

**শ্রী আব্দুল রেজ্জাক মোল্লা :** আপনি তাড়াতাড়ি করুন আমিও তাড়া লাগাব।

## হুগলি জেলা পরিষদে আর এল ই জি প্রকল্পের অর্থ

*৮৭৯। (অনুমোদিত প্রশ্ন নং *২১৯৯।) **শ্রী আব্দুল মান্নান :** পঞ্চায়েত ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, ১৯৮৩-৮৪ সাল হইতে ১৯৮৫-৮৬ সাল পর্যন্ত হুগলি জিলা পরিষদে আর এল ই জি প্রকল্পের টাকা আনস্পেন্ট ব্যালান্স হিসাবে একজিকিউটিভ এজেন্সিগুলোর কাছে আছে ;

(খ) সত্য হইলে, ঐ টাকার পরিমাণ কত ; এবং

(গ) ঐ টাকা খরচ না হইবার কারণ কি?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি :**

(ক) হ্যাঁ, ইহা সত্য।

(খ) উক্ত Unspent balance-র পরিমাণ :

১৯৮৩-৮৪ ....... ১১.৬০ লাখ

১৯৮৪-৮৫ ....... ২৯.১৩ লাখ

১৯৮৫-৮৬ ....... ৪২.১৮ লাখ

(গ) ১৯৮৩-৮৪ সালের জন্য বরাদ্দকৃত অর্থ উক্ত আর্থিক বছরের একেবারে শেষ সময়ে মঞ্জুর করার দরুন সে বছর খরচ করা সম্ভব হয় নাই।

পরবর্তী সময়ে প্রকল্পগুলো পঞ্চায়েত সমিতির মাধ্যমে যেমন যেমন কার্যকর হয়েছে তেমন তেমন টাকা খরচ হয়েছে। ফলে কিছু Unspent balance থাকা অনিবার্য।

**শ্রী আব্দুল মান্নান :** আমার প্রশ্ন ছিল একজিকিউটিভ এজেন্সিগুলির আনস্পেন্ট ব্যালেন্স কত আছে। আমরা জানি একজিকিউটিভ এজেন্সিগুলিকে টাকা জেলা পরিষদ ডিসবার্সমেন্ট করে একজিকিউটিভ এজেন্সিগুলি কাজ করতে পারবে না জানা সত্ত্বেও জেলা পরিষদ ঐ

আনস্পেন্ট টাকা একজিকিউটিভ এজেন্সিগুলিকে দিলো কেন এবং আমার প্রশ্ন হচ্ছে একজিকিউটিভ এজেন্সিগুলি আনস্পেন্ট ব্যালেন্স থেকে ওই নির্দিষ্ট সময়ে কাজ করা সম্ভব নয় বললে জেলা পরিষদ কেন টাকা দিলো এই বিষয়ে তদন্ত করবেন কি?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি :** আপনার (ক) প্রশ্ন হচ্ছে—ইহা কি সত্য যে, ১৯৮৩-৮৪ সাল হইতে ১৯৮৫-৮৬ সাল পর্যন্ত হুগলি জেলা পরিষদে আর এল ই জি প্রকল্পের টাকা আনস্পেন্ট ব্যালেন্স হিসাবে একজিকিউটিভ এজেন্সিগুলির কাছে আছে—এই ব্যাপারে আমি কয়েকবার এক্সপ্লেন করেছি এবং এম. এল. এ.-দের এই ব্যাপারে নিয়মকানুন জানা উচিত যে আর এল ই জি পি পঞ্চায়েতের মাধ্যমে জেলা পরিষদ স্কীমগুলি পাঠিয়ে দেয়। সেখান থেকে পাঠানো হয় প্ল্যানিং বোর্ডে এবং প্ল্যানিং বোর্ড থেকে স্যাংশন হবার পরে দিল্লি যায় এবং দিল্লি স্যাংশন করার পরে কাজ শুরু হয়। এই ব্যাপারে আমরা কোনও চেষ্টা করতে পারি না। একজিকিউটিভ এজেন্সি বলতে রেসপেক্টিভ পঞ্চায়েত সমিতি বোঝায়। আপনার প্রথম প্রশ্নের উত্তরে আমি হ্যাঁ বলেছি এবং (খ) এবং (গ) প্রশ্ন সত্য হইলে ঐ টাকার পরিমাণ কত এবং ঐ টাকা খরচ না হইবার কারণ কি—এর সবই উত্তর দিয়েছি কারণ ন্যাচারালি প্রথম বছর ক্যারি ওভার হয়ে যায়।

**শ্রী আব্দুল মান্নান :** আমার প্রশ্ন তা নয়। আমরা জানি যে, পঞ্চায়েত সমিতিকে একজিকিউটিভ এজেন্সি হিসাবে গণ্য করা হয়। আমরা জানি যে স্কীম দেয় জেলা পরিষদ এবং দিল্লির রুর‍্যাল ডেভেলপমেন্ট স্কীমটি অ্যাপ্রুভ করে পাঠায়, তারপরে টাকা প্রপার চ্যানেলে আসে। আমি হুগলি জেলার ক্ষেত্রে জানি এবং পার্টিকুলারভাবে এই হাউসে বলেছি, মেনশন করে বলেছি যে, হুগলি জেলার ক্ষেত্রে যে সেখানে কাজ করতে পারে পঞ্চায়েত সমিতি এবং আবার কোথাও কোথাও গ্রাম পঞ্চায়েত একজিকিউটিভ এজেন্সি হিসাবে কাজ করতে পারে কিন্তু তা না করে সেখানে সেকশন অফিসার কাজ করে। আমি এই ব্যাপারে স্পেসিফিক কোয়েশ্চেন করতে চাই যে বহু পঞ্চায়েত সমিতি একজিকিউটিভ এজেন্সি হিসাবে কাজ করে এবং তাদের যে এখানে টাকা জমা রয়েছে আপনি দয়া করে তার অনুসন্ধান করার ব্যবস্থা করবেন কি?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি :** এটা আমার প্রশ্ন নয়, এর অফ হ্যান্ড জবাব দেওয়া সম্ভব নয়। আপনি যদি এই ব্যাপারে জানতে চান তাহলে সুনির্দিষ্টভাবে প্রশ্ন করবেন উত্তর দেব।

## কাঁথি মহকুমায় খনিজ তেলের সন্ধান

*৮৮১। (অনুমোদিত প্রশ্ন নং *৫৯৭।) **শ্রী বিভূতিভূষণ দে :** শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, সম্প্রতি কাঁথি মহকুমায় খনিজ তেলের সন্ধান পাওয়া গেছে; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হইলে, স্থানীয় অধিবাসীদের বিকল্প বাসস্থানের কোনও পরিকল্পনা সরকারের আছে কি না?

**শ্রী নির্মলকুমার বোস :**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**পাট্টা চাষীদের উপর ধার্য রাজস্ব**

*৮৮২। (অনুমোদিত প্রশ্ন নং *১০৬৩।) **শ্রী রামপদ মান্ডি :** ভূমি ও ভূমিসংস্কার বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পাট্টা চাষীদের উপর সরকার কোনও রাজস্ব ধার্য করিয়াছেন কি ; এবং

(খ) করিলে কত সাল হইতে এবং কি হারে উক্ত রাজস্ব ধার্য করা হইয়াছে?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি :**

(ক) পাট্টা চাষীদের ভূমি রাজস্ব আদায় দিতে হয় না, তবে 'রুর‍্যাল এমপ্লয়মেন্ট সেস' ছাড়া অন্যান্য সেস দিতে হয়।

(খ) প্রশ্ন ওঠে না।

**চলচ্চিত্র শিল্পের উন্নতি**

*৮৮৩। (অনুমোদিত প্রশ্ন নং *২৩৮২।) **শ্রী ব্রজগোপাল নিয়োগী :** তথ্য ও সংস্কৃতি বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) চলচ্চিত্র শিল্পের উন্নতিকল্পে সরকার কি কি ব্যবস্থা নিয়েছেন ;

(খ) ঐ শিল্পে উন্নতির জন্যে গঠিত ফিল্ম ডেভেলপমেন্ট কর্পোরেশন কতজন সদস্য নিয়ে গঠিত হয়েছে ; এবং

(গ) ঐ সদস্যের নাম কি?

**শ্রী প্রভাসচন্দ্র ফদিকার :**

(ক) চলচ্চিত্র শিল্পের উন্নতির জন্য রাজ্য সরকার নিম্নলিখিত স্থায়ী পরিকল্পনাগুলি গ্রহণ করেছেন—

(১) নিজস্ব প্রযোজনায় কাহিনীচিত্র নির্মাণ,

(২) বেসরকারি প্রযোজকদের কাহিনীচিত্র নির্মাণের জন্য অনুদান প্রকল্প,

(৩) ফিল্ম প্রোডাকশন ইউনিটের মাধ্যমে প্রযোজকদের স্বল্পহারে ক্যামেরা ইত্যাদি ভাড়া করার সুযোগ।

(৪) ফিল্ম ওয়ার্কস ওয়েলফেয়ার ফান্ড গঠন,

(৫) পশ্চিমবঙ্গ চলচ্চিত্র কেন্দ্র 'নন্দন'-এর নির্মাণ,

(৬) রঙীন চলচ্চিত্র পরিস্ফুটনাগার নির্মাণ,

(৭) চলচ্চিত্র উৎসব,

(৮) টেক্‌নিসিয়ান্স স্টুডিও অধিগ্রহণ,

(৯) তথ্যচিত্র ও সংবাদ আলেখ্য নির্মাণ,

(১০) তথ্যচিত্র ক্রয়,

(১১) সিনেমা হল নির্মাণ,

(১২) নতুন সিনেমা হলের ক্ষেত্রে প্রমোদকর ফেরত ইত্যাদি।

(খ) উক্ত শিল্পের উন্নতির জন্য গঠিত পশ্চিমবঙ্গ ফিল্ম ডেভেলপমেন্ট কর্পোরেশনের পরিচালক মন্ডলি মোট নয় (৯) জন সদস্য নিয়ে গঠিত হয়েছে।

(গ) পরিচালক মন্ডলির সদস্যদের নাম যথা—(১) শ্রী অমিয় গুপ্ত, (২) শ্রী সত্যজিত রায়, (৩) শ্রী সত্যেন চট্টোপাধ্যায়, (৪) শ্রী পি. সি. কুন্ডু, (৫) শ্রী শিশির সেন, (৬) শ্রী প্রণব চৌধুরি, (৭) শ্রী এস. এন. ঘোষ, বিশেষ সচিব অর্থ দপ্তর, (৮) চলচ্চিত্র অধিকর্তা, তথ্য ও সংস্কৃতি বিভাগ ও (৯) শ্রী ডি. মুখোপাধ্যায়।

[2-00–2-10 P.M.]

**শ্রী ব্রজগোপাল নিয়োগী :** ফিল্ম ডেভেলপমেন্ট কর্পোরেশনে কি নীতির ভিত্তিতে সদস্য নির্বাচিত হয়েছে?

**শ্রী প্রভাসচন্দ্র ফদিকার :** এটা একটা রেজিস্টার্ড সোসাইটি। চলচ্চিত্র শিল্পের সঙ্গে যারা যুক্ত তাদের নিয়ে এই কমিটি করা হয়েছে।

## Short Notice Starred Question
## (to which oral answer was given)

**রবীন্দ্রভারতী বিশ্ববিদ্যালয়ের জন্য 'আলো ও ধ্বনি' প্রকল্পে অর্থ অনুমোদন**

*৮৯৮। (অনুমোদিত প্রশ্ন নং *২৫৮৭।) (এস এন) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস :** পর্যটন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, রবীন্দ্রভারতী বিশ্ববিদ্যালয়ের জন্য "আলো ও ধ্বনি" প্রকল্পে কেন্দ্রীয় ও রাজ্য সরকারের কাছ থেকে অর্থের অনুমোদন পাওয়া গেছে ; এবং

(খ) সত্য হলে—

(১) ঐ প্রকল্পটি কি পদ্ধতিতে রূপায়িত হবে, ও

(২) ইহা রাজ্য সরকারের নিয়ন্ত্রণে থাকবে কি না?

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় :**

(ক) কেন্দ্রীয় সরকারের কাছ থেকে এই প্রকল্পের জন্য ১৫.৫০ লক্ষ টাকার অনুমোদন পাওয়া গেছে, তন্মধ্যে ৩ লক্ষ টাকা অগ্রিম হিসাবে মঞ্জুর করা হয়েছে।

(১) প্রকল্পটি রবীন্দ্রভারতী বিশ্ববিদ্যালয় কর্তৃক রূপায়িত হবে,

(২) রাজ্য সরকারকে প্রকল্পটির অগ্রগতি সম্পর্কে তত্ত্বাবধান ও কেন্দ্রীয় সরকারকে এ সম্পর্কে অবগত করার দায়িত্ব দেওয়া হয়েছে।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস :** স্যার, কেন্দ্রীয় সরকার ১৫ লক্ষ টাকা দিয়েছেন, সেই টাকা দেওয়ার ক্ষেত্রে কোনও শর্ত আরওপ করা হয়েছে কি?

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় :** শর্ত আরওপ করা হয়েছে, রবীন্দ্র ভারতী বিশ্ববিদ্যালয়ের উপর এই যে রেকারিং খরচ, শো দেখানোর খরচ, সমস্ত খরচই বিশ্ববিদ্যালয়কে বহন করতে হবে। রাজ্য সরকারের কাছে এই প্রকল্পের খরচের জন্য কেন্দ্রীয় অনুমোদন পাওয়া গিয়েছে ১৫ লক্ষ ৫০ হাজার টাকার। এই ব্যাপারে প্রোগ্রেস রিপোর্ট তিন (৩) মাস অন্তর দেবার কথা বলা হয়েছে।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস :** আলো ও ধ্বনির ব্যাপারে দিল্লিতে দেখেছি, সেখানে এটা খুবই জনপ্রিয় অনুষ্ঠান। এই জন্য বলছি রবীন্দ্র ভারতীতে যে এটা হচ্ছে, পশ্চিমবাংলার অন্যান্য স্থানের যেখানে পর্যটকরা আসেন দেশের ভিতর থেকে ও পশ্চিমবাংলার বাইরে থেকে আসেন, আবার মুর্শিদাবাদ ও হাজারদুয়ারিতে আসেন। সেখানে এই প্রকল্পটিকে চালু করার জন্য (লাইট অ্যান্ড সাউন্ডের) রাজ্য সরকার কোনও চিন্তা ভাবনা করছেন কি?

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় :** রাজ্য সরকারের কাছে এই ধরনের যেমন ভিক্টোরিয়া মেমোরিয়াল, হাজারদুয়ারি, বিষ্ণুপুরের মন্দির এই রকমের অনেকগুলি প্রস্তাব ছিল, এবং রবীন্দ্র ভারতী বিশ্ববিদ্যালয়ের উপাচার্যের একটা প্রস্তাব দিয়েছিলেন। তাঁরা ইন্ডিয়ান রেনেসাঁসে তাকে রিফ্লেক্ট করার জন্যই এই প্রকল্প করতে দিয়েছিলেন। রবীন্দ্র ভারতী বিশ্ববিদ্যালয়ে উপাচার্যের প্রস্তাবটি দিল্লিতে পাঠিয়ে দিয়েছি।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস :** এইগুলি কেন্দ্রীয় অনুমোদনের ব্যাপার, তবুও আমার জিজ্ঞাস্য হচ্ছে টাকার বরাদ্দের ক্ষেত্রে রাজ্য সরকার টাকার অংশ নিয়েছেন, সেইজন্য রাজ্য সরকারের নিজস্ব উদ্যোগে কেন্দ্রীয় সরকার ছাড়া এই ধরনের প্রকল্প গ্রহণ করতে পারেননি।

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় :** গ্রহণ করেননি এটা বলেছি, তবে যেহেতু রাজ্য সরকারের পরিকল্পনার বাজেটে প্রায় ১ কোটি টাকার মতো কাজ, সেইজন্য কাজগুলি করার জন্য রাজ্য সরকার ব্যবস্থা নিয়েছে।

## Starred Questions
## (to which written answers were laid on the Table)

### সেচ প্রকল্প রূপায়ণ

*৮৮০। (অনুমোদিত প্রশ্ন নং *৪০৫।) **শ্রী অনিল মুখার্জি :** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭৭ সালের জুন মাস হইতে ১৯৮৫ সালের ডিসেম্বর মাস পর্যন্ত সময়ে এ রাজ্যে মোট কতগুলি সেচ প্রকল্প চালু হইয়াছে ;

(খ) উক্ত প্রকল্পগুলি রূপায়ণের জন্য কেন্দ্রীয় অর্থ সাহায্যের পরিমাণ কত ;

(গ) কোনও প্রকল্প রূপায়ণে বিলম্ব হইয়াছে কি না ; এবং

(ঘ) হইলে, তাহার কারণ কি?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৭৭ সালের জুনমাস হইতে ১৯৮৫ সালের ডিসেম্বর মাস পর্যন্ত ১০টি (দশটি) যোজনাভুক্ত মাঝারি সেচ প্রকল্প চালু হইয়াছে।

(খ) প্রকল্পগুলির জন্য কোনও বিশেষ কেন্দ্রীয় সাহায্য পাওয়া যায়নি।

(গ) নির্মিয়মাণ প্রকল্পগুলির রূপায়ণে কিছু বিলম্ব হইয়াছে।

(ঘ) জমি অধিগ্রহণের বিলম্ব, এবং প্রকল্প রূপায়ণের জন্য প্রয়োজনীয় অর্থের অপ্রতুলতা।

**রাজ্যে ইলেকট্রনিক টেলিফোন সরঞ্জাম তৈরির কারখানা স্থাপন**

*৮৮৪। (অনুমোদিত প্রশ্ন নং *১৪৫২।) **শ্রী সাধন চট্টোপাধ্যায় ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পশ্চিমবাংলায় ইলেকট্রনিক টেলিফোন সরঞ্জাম (ইকুইপমেন্ট) তৈরির কারখানা স্থাপনের জন্য রাজ্য সরকার ইউনিয়ন সরকারকে অনুরোধ করেছেন কি ;

(খ) করলে, ঐ ব্যাপারে ইউনিয়ন সরকারের প্রতিক্রিয়া কি ; এবং

(গ) এ রাজ্যে "ভারত ইলেকট্রনিক্স"-এর কয়টি ইউনিট আছে?

**শিল্প ও বাণিজ্য বিভাগের মভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) ব্যাপারটি এখনো কেন্দ্রীয় সরকারের বিবেচনাধীন আছে ; এবং

(গ) এ রাজ্যে "ভারত ইলেকট্রনিক্স"-এর কোনও ইউনিট নেই।

**বর্ধমান ও বাঁকুড়া জেলায় বালি তোলার লাইসেন্স**

*৮৮৫। (অনুমোদিত প্রশ্ন নং *১৯২৮।) **শ্রী বামাপদ মুখার্জি ঃ** ভূমি ও ভূমিসংস্কার বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমানে বর্ধমান এবং বাঁকুড়া জেলায় কতগুলি বালি তোলার লাইসেন্স মঞ্জুর হয়েছে ;

(খ) ঐ জেলার কোন্ কোন্ নদী থেকে বালি তোলা হয় ; এবং

(গ) ঐ বাবদ বছরে কত শুল্ক আদায় হয়?

**ভূমি ও ভূমিসংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) বর্ধমান জেলায় ১০৮টি এবং বাঁকুড়া জেলায় ৫৩টি ;

(খ) জেলা দুটির নদীগুলি হচ্ছে দামোদর, অজয়, ভাগিরথী, গন্ধেশ্বরী ; দ্বারকেশ্বরী, সালি, জয়পন্ডা এবং কংসাবতী ;

(গ) বর্ধমান জেলায় ১৯৮৫-৮৬ সালে আদায় হয়েছে ১,০২,১৫৩ টাকা। বাঁকুড়া জেলায় সেস্ বাবদ শুল্ক আদায়ের কাজ সম্প্রতি শুরু হয়েছে এবং অনুমোদিত বালিখাদ মালিকদের বকেয়া সহ শুল্ক জমা দেবার জন্য নোটিশ দেওয়া হয়েছে।

**মালদহ জেলার কালিন্দি নদীর ভাঙন**

*৮৮৬। (অনুমোদিত প্রশ্ন নং *২২৯১।) **শ্রী হাবিব মোস্তাফা :** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, মালদহ জেলার কালিন্দি নদীর উভয় তীরে ভাঙনের ফলে রতুয়া থানার আড়াইভাঙ্গা গ্রাম এবং মানিকচক থানার কাঞ্চনতলা গ্রাম বিপদাপন্ন ; এবং

(খ) সত্য হইলে, উক্ত গ্রাম দুইটিকে রক্ষা করিবার জন্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করছেন?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) হ্যাঁ।

(খ) রতুয়া থানার অন্তর্গত আড়াইভাঙার ভাঙন প্রতিরোধের পরিকল্পনা সম্প্রতি গৃহিত হইয়াছে এবং কাজ শুরু করিবার প্রাথমিক ব্যবস্থা লওয়া হইয়াছে। মানিকচক থানার অন্তর্গত কাঞ্চনতলার ভাঙন প্রতিরোধের বিষয়টি অনুসন্ধান ও জরিপের পর্যায়ে রহিয়াছে।

**আলু থেকে স্টার্চ ও অ্যালকোহল তৈরির পরিকল্পনা**

*৮৮৭। (অনুমোদিত প্রশ্ন নং *১৬৭৭।) **শ্রী শিবপ্রসাদ মালিক :** শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) আলু থেকে "স্টার্চ ও অ্যালকোহল" তৈরি করার জন্য সরকারের কোনও পরিকল্পনা আছে কি ; এবং

(খ) থাকলে, এ সম্পর্কে সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) হ্যাঁ।

(খ) পশ্চিমবঙ্গ শিল্পোন্নয়ন কর্পোরেশন পরিকল্পনাটির সম্ভাব্যতা পরীক্ষা করছেন। এ ব্যাপারে বিদেশি সহযোগিতা পাওয়ার আশা আছে এবং সে ব্যাপারে প্রাথমিক কথাবার্তা চলছে।

**প্রধান ও উপপ্রধান বিহীন পুরুলিয়া জেলার কামতা জাঙ্গিদিরি গ্রাম পঞ্চায়েত**

*৮৮৮। (অনুমোদিত প্রশ্ন নং *১৯৬১।) **শ্রী কমলাকান্ত মাহাতো ঃ** পঞ্চায়েত ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, পুরুলিয়া জেলার মানবাজার ১নং পঞ্চায়েত সমিতি এলাকায় কামতা জাঙ্গিদিরি গ্রাম পঞ্চায়েতে বিগত দুই বছর যাবৎ কোনও প্রধান ও উপপ্রধান নাই ; এবং

(খ) সত্য হইলে, উক্ত গ্রাম পঞ্চায়েতের জন্য বরাদ্দকৃত অর্থ কাহার/কাহাদের মাধ্যমে খরচ করা হইতেছে?

**পঞ্চায়েত ও সমষ্টি উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৮-৮-৮৪ তারিখ থেকে প্রধানের পদ খালি আছে। ৩১-১-৮৫ তারিখ থেকে হাইকোর্টের আদেশে উপপ্রধানও কাজ করতে পারছেন না।

(খ) উক্ত গ্রাম পঞ্চায়েতের কর্মীদের মাইনে বি. ডি. ও. দিচ্ছেন। অন্যান্য খাতে বরাদ্দকৃত অর্থ খরচ হচ্ছে না। মানবাজার ১ নং পঞ্চায়েত সমিতির কাছে গ্রাম পঞ্চায়েতের জন্য মোট ১ লক্ষ ৩৭ হাজার টাকা জমা আছে।

**নদীয়া জেলার গিরিশ খালের মুখে স্লুইস গেট**

*৮৮৯। (অনুমোদিত প্রশ্ন নং *৪০৫।) **শ্রী অনিল মুখার্জি ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, নদীয়া জেলার তেহট্ট ১নং ব্লকের অন্তর্গত চাঁদের ঘাটে গিরিশ খালের মুখে স্লুইস গেটটি দির্ঘদিন ধরে অকেজো হয়ে আছে ; এবং

(খ) সত্য হলে, এ সম্পর্কে কোনও ব্যবস্থা গ্রহণের কথা সরকার চিন্তা করছেন কি?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) উক্ত স্লুইস গেটটি আংশিক অকেজো।

(খ) হ্যাঁ, সরকার এ বিষয়ে চিন্তা করছেন।

**ফারাক্কায় 'ইন্ডাস্ট্রিয়াল গ্রোথ সেন্টার' স্থাপন**

*৮৯০। (অনুমোদিত প্রশ্ন নং *১৮৯০।) **শ্রী আবুল হাসানাৎ খান ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ফারাক্কায় 'ইন্ডাস্ট্রিয়াল গ্রোথ সেন্টার' গড়ে তোলার পরিকল্পনা সরকারের আছে কি না ; এবং

(খ) থাকলে, এই পরিকল্পনা কার্যকর করার জন্যে এ পর্যন্ত কি কি উদ্যোগ নেওয়া হয়েছে?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) হ্যাঁ।

(খ) এই পরিকল্পনা কার্যকর করার জন্য জমি অধিগ্রহণের চেষ্টা করা হচ্ছে।

**নন্দীগ্রাম গ্রাম পঞ্চায়েত ও পঞ্চায়েত সমিতির বিরুদ্ধে অভিযোগ**

*৮৯২। (অনুমোদিত প্রশ্ন নং *২১৭৬।) **শ্রী অনাদি মোল্লা :** পঞ্চায়েত ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, ১৯৮৫ সালের ২৬শে আগস্ট তারিখে মেদিনীপুর জেলার নন্দীগ্রাম গ্রাম পঞ্চায়েত ও পঞ্চায়েত সমিতির বিরুদ্ধে দুর্নীতির কোনও অভিযোগ সরকারের নিকট এসেছে ;

(খ) সত্য হলে, ঐ অভিযোগ টাকা তছরূপের ঘটনার সঙ্গে জড়িত কি না ; এবং

(গ) ঐ ব্যাপারে কী ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**পঞ্চায়েত ও সমষ্টি উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) না।

(খ) ও (গ) প্রশ্ন ওঠে না।

**হাওড়া ও মেদিনীপুর জেলার মধ্যবর্তি অঞ্চলে ইন্ডাস্ট্রিয়াল কমপ্লেক্স স্থাপন**

*৮৯৩। (অনুমোদিত প্রশ্ন নং *২৪১৭।) **শ্রী সত্যেন্দ্রনাথ ঘোষ :** শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) হাওড়া ও মেদিনীপুর জেলার মধ্যবর্তি অঞ্চলে ইন্ডাস্ট্রিয়াল কমপ্লেক্স স্থাপন করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না ;

(খ) থাকিলে, উক্ত পরিকল্পনাটি কোথায় স্থাপিত হইবে ;

(গ) উক্ত পরিকল্পনা রূপায়ণে কত টাকা খরচ হইবে ;

(ঘ) উক্ত পরিকল্পনাটি কবে নাগাদ বাস্তবায়িত হইবে বলিয়া আশা করা যায়?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) বর্তমানে এইরূপ পরিকল্পনা নেই।

(খ), (গ) এবং (ঘ)—প্রশ্ন ওঠে না।

**সি এম ডি এ এলাকায় সরকারে ন্যস্ত জমির পরিমাণ**

*৮৯৪। (অনুমোদিত প্রশ্ন নং *২২৬৭।) **শ্রী গোপালকৃষ্ণ ভট্টাচার্য :** ভূমি ও ভূমিসংস্কার বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭৭ সাল থেকে এ পর্যন্ত সি এম ডি এ এলাকায় আরবান ল্যান্ড সিলিং আইন অনুযায়ী কত পরিমাণ জমি সরকারে ন্যস্ত হয়েছে ; এবং

(খ) ঐ সমস্ত ন্যস্ত জমির ব্যাপারে সরকার কী ব্যবস্থা গ্রহণ করেছেন?

**ভূমি ও ভূমিসংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সি. এম. ডি. এ. এলাকা ভিত্তিক পরিসংখ্যান এখনই দেওয়া সম্ভব নয়, তবে কলিকাতা শহরাঞ্চল এলাকায় ১৯৮৫ সাল পর্যন্ত মোট ৯,১৮,৯৫৭.৩৬ বর্গমিটার জমি সরকারে ন্যস্ত হবে বলে ঘোষণা করা হয়েছে।

(খ) ন্যস্ত জমি বিলি বন্টন করার জন্য একটি নিয়মাবলি ঠিক করা হয়েছে এবং তদনুযায়ী এ পর্যন্ত মোট ১,০০,৪৬৪.১১ বর্গমিটার জমি বিভিন্ন প্রতিষ্ঠানের মধ্যে বন্টন করা হয়েছে।

### রাজ্যে ব্যাপক ইঁটভাটা স্থাপন

*৮৯৫। (অনুমোদিত প্রশ্ন নং *২৩৪৫।) **শ্রী সুনীল দে এবং শ্রী অবনীভূষণ সৎপথি ঃ** ভূমি ও ভূমিসংস্কার বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্তমানে রাজ্যে কিছু ব্যবসায়ী গরিব চাষী ও পাট্টা প্রাপকদের কাছ থেকে জমি নিয়ে ব্যাপক ইঁটভাটা খুলছেন—এ ব্যাপারে সরকারের নিকট কোনও তথ্য আছে কি ; এবং

(খ) থাকলে, এ ব্যাপারে সরকার কি ব্যবস্থা গ্রহণ করেছেন/করছেন?

**ভূমি ও ভূমিসংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সরকার এ ব্যাপারে অভিযোগ পেয়েছেন, তবে বিস্তারিতভাবে তথ্য আনার ব্যবস্থা নেওয়া হচ্ছে।

(খ) অভিযোগ পাবার পর এ বিষয়ে আইনানুগ ব্যবস্থা গ্রহণের জন্য সমার্হতাদের নির্দেশ পাঠানো হয়েছে।

### ছাতনা পঞ্চায়েত সমিতির অফিস গৃহ নির্মাণ

*৮৯৬। (অনুমোদিত প্রশ্ন নং *২৫০৯।) **শ্রী সুভাষ গোস্বামী ঃ** পঞ্চায়েত ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বাঁকুড়া জেলায় ছাতনা পঞ্চায়েত সমিতির অফিস গৃহ নির্মাণের জন্য সরকারের কোনও প্রস্তাব আছে কি ; এবং

(খ) থাকিলে, উক্ত অফিস গৃহ নির্মাণকল্পে সরকার এ যাবৎ কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন?

**পঞ্চায়েত ও সমষ্টি উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, আছে।

(খ) অফিস গৃহের জন্য স্থান নির্বাচন কমিটি একটি স্থান নির্বাচন করিয়া অনুমোদনের জন্য সরকারের নিকট পাঠাইয়াছে। প্রস্তাবটি সরকারের বিবেচনাধীন।

**তমলুক দিঘা রেল পথের জন্য জমি অধিগ্রহণ**

***৮৯৭। (অনুমোদিত প্রশ্ন নং *২৫২০।) শ্রী প্রশান্তকুমার প্রধান :** ভূমি ও ভূমিসংস্কার বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) তমলুক-দিঘা রেল পথের জন্যে পশ্চিমবঙ্গ সরকার এ পর্যন্ত কত পরিমাণ জমি অধিগ্রহণ করেছেন ; এবং

(খ) ঐ বাবদে কেন্দ্রীয় সরকার রাজ্য সরকারকে কত টাকা দিয়েছেন?

**ভূমি ও ভূমিসংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) ১৮৮.৭২ একর

(খ) ২৫ লক্ষ টাকা।

## Adjournment Motion

**Mr. Speaker :** Today, I have received three notices of Adjournment Motion. The first is from Shri Kashinath Mishra on the subject of outstanding dues of Provident Fund from Government and private institutions. The second is from Shri Abanti Mishra on the subject of erosion of Digha embankment and the last is from Dr. Manas Bhunia on the subject of acute crisis of water for Irrigation in Midnapore District.

The motions do not call for adjournment of the business of the House. The members may call the attention of the concerned Ministers through Calling Attention and Mention Cases. The members may also raise the matters during discussion on the Appropriation Bill which is coming up before the House on 5.5.86.

I, therefore, withhold my consent to all the motions. One member of the party may, however, read out the text of his motion as amended.

**ডাঃ মানস ভুঁইয়া :** স্যার, জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তার কাজ মুলতুবি রাখছেন। বিষয়টি হল—মেদিনীপুর জেলার সর্বত্র সেচের জলের জন্য হাহাকার শুরু হয়েছে। কংসাবতী নদীর সেচ ব্যবস্থা সুষ্ঠু ভাবে চলছে না। সুবর্ণরেখায় নদী গর্ভ খেলার মাঠে পরিণত হয়েছে। অগভীর নলকূপগুলি শুকিয়ে যাচ্ছে। গভীর নলকূপগুলি বিদ্যুতের অভাবে অচল হয়ে পড়েছে, ঐ জেলার আদিবাসী শ্রমিকরা কৃষক সংগ্রাম কমিটির উদ্যোগে গত ১১ দিন ধরে মেদিনীপুর জেলা শাসকের অফিসের সামনে সেচের জলের দাবিতে অবস্থান আন্দোলন এবং অনশন করছেন।

## Calling Attention to Matters of Urgent Public Importance

**Mr. Speaker :** I have received 5 notices of Calling Attention, namely :

| | Subject | Member |
|---|---|---|
| 1. | Reported threat by the Vice-Chancellor to close down the Calcutta University | Shri Amalendra Roy |
| 2. | Examination paper of Secondary Examination, 1986 found in tea shop at Ultadanga | Shri Kashinath Mishra<br>Shri Satyapada Bhattacharyya<br>Shri Sish Mohammad and<br>Shri Shamsuddin Ahmed |
| 3. | Reported affairs of the University of Calcutta including the proposal of the Syndicate. | Shri Anil Mukherjee |
| 4. | Decisions of the National Development Council on Education Council on Education | Shri Sadhan Chattopadhyay |
| 5. | Shifting of Central Research Institute for Homeopathy from Calcutta | Shri Joykesh Mukherjee |

The subject matter of Shri Joykesh Mukherjee had already been admitted and a statement on that subject was made on 4-4-86. So, this is not considered.

I have selected the notices of Shri Amalendra Roy on the subject of reported threat by the Vice Chancellor to close down the Calcutta University and Shri Anil Mukherjee on the subject of reported affairs of the University of Calcutta including the Proposal of the Syndicate, jointly.

The Minister-in-charge may please make a statement today, if possible or give a date.

**Shri Patit Paban Pathak :** Sir, on 6th May, 1986.

**Mr. Speaker :** Now, I call upon the Minister-incharge of Home (Police) Department to make a statement on the subject of reported confiscation of a video print of a Bengali Film of Shri Satyajit Ray.

(Attention called by Shri Shamsuddin Ahmed on the 23rd April, 1986.)

**Shri Patit Paban Pathak :** Sir, with your permission, I rise to

make the following statement in reply to the Calling Attention Notice given by Shri Shamsuddin Ahmed, MLA, regarding the seizure of video recording of a Bengali Film of Shri Satyajit Ray.

The Co-ordinator of the Presidency College, Calcutta Chalachitra Sansad requested the Education Directorate of this Government for the film 'Charulata' for being shown on the 19th and 22nd March, 1986. They got it recommended by the Assistant Professor of Physiolosy, Presidency College who happens to be the Vice-President of the Chalachitra Sansad. On the basis of this recommendation, the Officer-in-charge, Audio-Visual Education was requested to lend the film to the Co-ordinator of the Sansad for holding the film show at the Presidency College auditorium. The Officer-in-charge, Audio-Visual Education later informed that it was reported to him that a video cassett of this film was made at the institution.

The film was delivered to the Co-ordinator on 18.3.86 which he returned on 19.3.86. It was again lent to him on 21.3.86 and he returned it on 24.3.86.

A complaint was lodged by the Director of Public Instruction with the Calcutta Police about the illegal video recording of the film. The police enquiry reveals that the video recording was done at the 'Chitrabani' at Rafi Ahmed Kidwai Street, Calcutta, and one Mr. Ratan Gomes, Video Cameraman was reported to have re-produced the film in vdeo cassett. The projector was operated by an employee of Chitrabani.

Chitrabani is reportedly to be recognised as an educational institution and his director Father Gaston Reberge was examined. He is reported to have stated that for detailed analysis of the film video copy is necessary and that he had no knowledge of the procedure to obtain authorisation for making a video copy. He also assurred that the copy would not be used for ordinary shows.

Shri Satyajit Ray whose film is 'Charulata' was also contacted by the Police. He is reported to have observed that as the programme was held for an academic interest, it was not desirable to take any drastic action against the persons concerned. The video cassett has been seized by the Police. The matter is under consideration of the Government.

**Mr. Speaker** : This will be circulated.

**Presentation of the Twentieth Report of the Committee on Government Assurances, 1985-86**

**Shri Matish Ray (The Chairman) :** Mr. Speaker, Sir, I beg to present the Twentieth Report of the Committee on Government Assurances, 1985-86.

**Motion of extension of terms of office of different Assembly Committees**

**Shri Patit Paban Pathak :** Mr. Speaker, Sir, I beg to move that, notwithstanding anything contained in the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly or Resolutions of the House, as the case may be, in so far as they relate to the constitution of different Assembly Committees, the following Committees of the Assembly shall continue to function in their existing composition, till the expiry of the tenure of the present Legislative Assembly or till such Committees are reconstituted, which ever is earlier, namely—

(i) committee on Public Accounts,

(ii) Committee on Estimates,

(iii) Committee on Public Undertakings,

(iv) Committee on Petitions,

(v) Committee on Privileges,

(vi) Committee on Government Assurances,

(vii) Committee on Subordinate Legislation

(viii) Committee on the Welfare of Scheduled Castes and Scheduled Tribes,

(ix) Committee on Rules,

(x) Library Committee, and

(xi) House Committee.

The Motion was then put and agreed to.

[2-10–2-20 P.M.]

**Mr. Speaker :** Now, Shri Shanti Ranjan Ghatak will make a statement under rule 346.

**Statement under Rule 346**

**শ্রী শান্তিরঞ্জন ঘটক :** মিঃ স্পিকার, স্যার, আগামী ১লা মে হচ্ছে মে দিবস

শতবার্ষিকী, সে সম্বন্ধে শ্রম দপ্তর ইনফর্মেশন এবং কালচারাল অ্যাফেয়ার্স এই দুটি দপ্তরের সঙ্গে একযোগে কিছু কর্মসূচি নিয়েছে। আমি মাননীয় সদস্যদের অবগতির জন্য সেই সম্পর্কে বক্তব্য রাখছি।

প্রতি বছরই আমরা পয়লা মে আন্তর্জাতিক মে দিবস হিসাবে উদযাপন করে থাকি। রাজ্য সরকারের তরফে রবীন্দ্র সদনে এক বিশেষ সাংস্কৃতিক অনুষ্ঠানের মধ্য দিয়ে এই মে দিবস উদযাপিত হয়ে থাকে। এ বছর শ্রমিক জাগরণ, ঐক্য ও সংহতির পথে ঐতিহ্যপূর্ণ এই মহান মে দিবসের শতবার্ষিকী। এই শতবার্ষিকী উদযাপনে রাজ্য সরকারের পক্ষ থেকে এক বিশেষ কর্মসূচি নেওয়া হয়েছে। এই কর্মসূচিতে শ্রম বিভাগ, তথ্য ও সংস্কৃতি বিভাগ এবং পশ্চিমবঙ্গ শ্রমিক কল্যাণ পর্ষদ সম্মিলিতভাবে অংশ নিচ্ছেন। অন্যান্য বছরের মত ১লা মে মাননীয় মুখ্যমন্ত্রীর উপস্থিতিতে রবীন্দ্রসদনে একটি বিশেষ সভা ও সাংস্কৃতিক অনুষ্ঠানের ব্যবস্থা তো থাকছেই। মে মাসের ২ তারিখ থেকে ৮ তারিখ পর্যন্ত শিল্পাঞ্চলের বিভিন্ন স্থানে আলোচনা সভা ও সাংস্কৃতিক অনুষ্ঠানের আয়োজন করা হচ্ছে। এগুলির আয়োজন হচ্ছে কলিকাতা, হাওড়ার আশেপাশে, শিশির মঞ্চে, মানিকতলা আদর্শ শ্রমিক কল্যাণ কেন্দ্র, তারাতলা আদর্শ শ্রমিক কল্যাণ কেন্দ্র, বিড়লাপুর আদর্শ শ্রমিক কল্যাণ কেন্দ্র, দমদম আদর্শ শ্রমিক কল্যাণ কেন্দ্র, গৌরহাটি আদর্শ শ্রমিক কল্যাণ কেন্দ্র, কল্যাণী আদর্শ শ্রমিক কল্যাণ কেন্দ্র এবং দানেশ শেখ লেন (হাওড়া) শ্রমিক কল্যাণ কেন্দ্র ইত্যাদি স্থানে। আগামী সেপ্টেম্বর ও নভেম্বর মাসে যথাক্রমে উত্তরবঙ্গে এবং দুর্গাপুর অঞ্চলে দুটি আঞ্চলিক সভা ও সাংস্কৃতিক অনুষ্ঠানের আয়োজন করা হবে। এ সব অনুষ্ঠানে আমি সকল সদস্যকে অংশ নেওয়ার জন্য অনুরোধ জানাচ্ছি।

এছাড়া কিছু রঙিন প্রাচীরপত্রের (পোস্টার) মাধ্যমে শ্রমিক জাগরণ, ঐক্য ও সংহতির চিত্র আন্তর্জাতিক ও ভারতীয় শ্রমিক আন্দোলনের পরিপ্রেক্ষিতে তুলে ধরা হবে। এই প্রাচীরপত্রগুলি. রাজ্যের বিভিন্ন শিল্পাঞ্চলে ও ভারতের অন্যান্য রাজ্যের শ্রমজীবী মানুষের মধ্যে প্রচারের ব্যবস্থা হবে।

একটি পুস্তিকায় ছবি ও লেখার মাধ্যমে শ্রমিক ঐক্য ও সংহতির পথে বিভিন্ন পদক্ষেপ, অগ্রগতি, শ্রমজীবী মানুষের প্রাপ্য সুযোগসুবিধা ইত্যাদি বহুল প্রচারের ব্যবস্থা হচ্ছে।

মে দিবসের তাৎপর্য সম্পর্কে আলোকপাত করে সংবাদপত্র ও অন্যান্য গণ মাধ্যমে প্রচারের ব্যবস্থাও থাকবে। কাহিনী চিত্র ও তথ্যচিত্র প্রদর্শনের ব্যবস্থাও নেওয়া হয়েছে।

মে দিবসের শতবার্ষিকী উদযাপনে আয়োজিত অনুষ্ঠানাদি সম্পর্কে একটি স্বতন্ত্র বিবরণী লাইব্রেরি টেবিলে রক্ষিত হল।

## MENTION CASES

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। প্রাথমিক স্তরে ইংরেজি তুলে দেওয়া এবং পাশ-ফেল প্রথা তুলে দেবার ফলে অভিভাবকরা দেখছেন তাদের ছেলেমেয়েরা ষষ্ঠ শ্রেণীতে উঠে কিছুই করতে পারছে না। এই পরিস্থিতিতে বড়লোকেরা তো বটেই, এমনকি দুঃস্থ কেরাণীকুল পর্যন্ত তাঁদের ছেলেমেয়েদের

ইংলিশ মিডিয়াম স্কুলে পড়াবার জন্য ব্যস্ত হয়ে উঠেছেন। এর পরিণতি হিসাবে আমরা দেখতে পাচ্ছি বাংলা মাধ্যমে প্রাথমিক বিদ্যালয়গুলি ভীষণভাবে হ্রাস পাচ্ছে। আমি একটি স্কুলের নাম জানি—কাশীশ্বর আদর্শ শিশু বিদ্যালয়, যেখানে ১টিও ছাত্র নেই। এই স্কুলটি ১৯৫৪ সালে মানিকতলায় প্রতিষ্ঠিত হয়েছে। এখানে এক্সসেলেন্ট টিচিং স্টাফ রয়েছে। শিক্ষকদের মধ্যে এম. এ. বি. টি. আছেন, বি. এড. আছেন, আগেকার ম্যাট্রিকুলেট আছেন। দুঃখের বিষয় এরকম একটি স্কুলে একটিও ছাত্র নেই। মার্চ মাসে স্কুল কর্তৃপক্ষ লাস্ট মান্থলি রিটার্ন যেটা সাবমিট করেছে তাতে ছাত্র সংখ্যা দেখিয়েছেন—নিল এবং সেটা তাঁরা ডিস্ট্রিক্ট ইনসপেক্টর অব স্কুলস্ এর অফিসে জমা দিয়েছেন। স্যার, এই ধরনের স্কুল শুধু একটাই আছে তা নয়, টালিগঞ্জ, যাদবপুর এবং কলিকাতায় আরও অনেক আছে। কিছুদিন আগে এই বিধানসভায় দাঁড়িয়ে আমি এই ধরনের ডজনস্ অব স্কুলের নাম করেছিলাম যেখানে ছাত্রসংখ্যা ৪-৫ জন মাত্র। আমি সেই তালিকা পুনরায় এখানে পড়তে পারি—আমার কাছে সেই তালিকার জেরক্স কপি আছে। আগে স্কুলে ছাত্রদের জায়গা দিতে পারত না অথচ আজকে এইভাবে ছাত্রসংখ্যা হ্রাস পাচ্ছে। সরকারের কোষাগার থেকে অর্থ খরচ হচ্ছে কিন্তু স্কুলে ছাত্র সংখ্যা হ্রাস পাচ্ছে। বামফ্রন্ট সরকার প্রাথমিক স্তরে ইংরেজি তুলে দিয়েছেন, পাশ ফেল প্রথা তুলে দিয়েছেন এবং তারজন্যই ছাত্র সংখ্যা এইভাবে হ্রাস পাচ্ছে। আমি আশাকরি এই যে পরিস্থিতি হয়েছে তার মাধ্যমে সরকার শিক্ষা নেবেন। আমি শিক্ষামন্ত্রীর কাছে জানতে চাই শিক্ষা ক্ষেত্রে যে সিদ্ধান্ত আপনারা নিয়েছেন সেটা বাতিল করবেন কি না? কিন্তু আজ পর্যন্ত মাননীয় শিক্ষামন্ত্রী আমাদের সেই সব চ্যালেঞ্জের জবাব দিতে পারেননি। আমি এই রকম ১২টি স্কুলের নাম বলে দিচ্ছি যেখানে এই রকম ছাত্র সংখ্যা। কোথাও ১।২।৩ আবার কোথাও নিল—এই রকম ১২টি স্কুলের তালিকা আমি জমা দিচ্ছি এবং তারা যে রিটার্ন দিয়েছে তার জেরক্স কপি আমি জমা দিচ্ছি। একটি নাম হচ্ছে শ্রী শ্রী কাশীশ্বর আদর্শ শিশু বিদ্যালয়। এখানে ছাত্র সংখ্যা নিল। মাননীয় শিক্ষা মন্ত্রী এ সম্পর্কে সন্তোষজনক জবাব দিন। এবং আজও শিক্ষানীতি পরিবর্তন করার সময় এসেছে কি না সেটা ওনাকে ভেবে দেখতে বলব।

**শ্রী শিশির অধিকারি :** মিঃ স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ ব্যাপারে মাননীয় পঞ্চায়েত মন্ত্রীর কাছ থেকে জানতে চাইছি যে স্যার, আপনি জানেন কাঁথি মহকুমার বিস্তীর্ণ অঞ্চল খরায় ক্ষতিগ্রস্ত হয়েছিল, একথা মাননীয় মুখ্যমন্ত্রী বলেছেন। জেলা পরিষদ থেকে আর. এল. ই. জি. পি.-র টাকা স্যাংশন করা হয়েছে। তাতে লক্ষ্য করা যাচ্ছে যে কনটাই ২ নং ব্লকে ৫ লক্ষ ৭২ হাজার টাকা দেওয়া হয়েছে। অথচ অন্য সব ব্লকে এই রকম টাকা দেওয়া হয়নি। কনটাই ১ নং ব্লকে বেশ টাকা দেওয়া হয়েছে। কিন্তু রামনগর ১ নং ও ২ নং এই দুটি ব্লক অত্যন্ত ক্ষতিগ্রস্ত হয়েছে। কিন্তু ২ নং ব্লক যেহেতু কংগ্রেসের দ্বারা পরিচালিত, সেই হেতু রাজনৈতিক উদ্দেশ্য প্রণোদিত ভাবে টাকা কম দেওয়া হয়েছে। এখানে ৩০ কিলোমিটার বাঁধ যদি এখনই তৈরি না হয় তাহলে এই কোটালেই লোনা জল ঢুকে বিস্তীর্ণ অঞ্চল প্লাবিত হবে। আপনার কাছে আমার নিবেদন এই ব্লক মেদিনীপুর জেলায় সবচেয়ে বেশি ক্ষতিগ্রস্ত। এখানে বেশি করে অর্থ বরাদ্দ করার জন্য আমি মাননীয় পঞ্চায়েত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস :** স্পিকার মহোদয়, ভারতবর্ষে এখন মোঘল সাম্রাজ্যের শেষ সম্রাট বাহাদুর শাহের রাজত্ব চলছে। কালকে সকালে সংবাদপত্রে দেখলাম যে খালিস্তান ঘোষণা করা হয়েছে। পশ্চিম বাংলার ভিতর দেখছি মহারাষ্ট্রের বালা সাহেব দেওরাস এবং তার যে দল স্যার এস. এস. প্রচার চালাচ্ছে, উগ্র হিন্দু সাম্প্রদায়িকতাবাদি প্রচার চালাচ্ছে এবং সৈয়দ সাহাবুদ্দিনের মতো কট্টরপন্থিরা কলকাতার বুকে বসে হুঙ্কার ছাড়ছে, এবং সাম্প্রদায়িকতা হুঙ্কার ছাড়ছে এবং জামাতে-ই-ইসলামী আর এস এস ও বিশ্ব হিন্দু পরিষদ তীব্রভাবে পশ্চিমবাংলায় ঢুকে সাম্প্রদায়িকতার প্রচার চালাচ্ছে এবং আমরা জানি সীমান্তবর্তি জেলাগুলিতে অত্যন্ত পরিকল্পিতভাবে দেশের অখন্ডতা বিঘ্নিত করার কাজ চালাচ্ছে। এই বিচ্ছিন্নতাবাদের প্রবণতা দেখে আমার ধারণা হচ্ছে যে, এর পিছনে বিদেশি চক্র, বিদেশি রাষ্ট্রের ষড়যন্ত্র এর ভিতর কাজ করছে। এবং পশ্চিমবাংলার যে রাজনৈতিক স্থিতাবস্থা রয়েছে, তাকে নষ্ট করার পরিকল্পনা চলছে। এই ব্যাপারে আমি স্বরাষ্ট্র দপ্তরের দৃষ্টি আকর্ষণ করছি এবং এই বছর হচ্ছে নির্বাচনের বছর, স্বভাবত নির্বাচনকে কেন্দ্র করে এই সব বিচ্ছিন্নতাবাদীরা মাথাচাড়া দেবার চেষ্টা করছে। একে প্রতিহত করার জন্য স্বরাষ্ট্র দপ্তরকে তৎপর হতে হবে, এই আবেদন আমি রাখছি।

**শ্রী কাশীনাথ মিশ্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে রাজ্য সরকারের শ্রম দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের একটি বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। সেটা হল যে পশ্চিমবাংলায় বিড়ি শ্রমিকদের একটা ভয়াবহ অবস্থার সৃষ্টি হয়েছে। এই বিড়ি শ্রমিকদের জন্য রাজ্য সরকার একটা পরিকল্পনা গ্রহণ করেছিলেন। ১৯৭৫ সালের জানুয়ারি মাসে এই ব্যাপারে একটা সমীক্ষাও হয়েছিল। এই পশ্চিমবংলায় জেলাওয়ারি বিড়ি শ্রমিকদের সংখ্যা কত সেটাও ঠিক হয়েছিল। মুর্শিদাবাদে ৫০,০০০, বাঁকুড়ায়—৩৩৪৫০, বীরভূমে—৪৭৮৪, বর্ধমানে—১১৭৫৬, কলকাতায়—১১০২, কুচবিহারে—১৫৩২৯, দার্জিলিংয়ে ১৩৯, হুগলিতে ৫০৭১, হাওড়ায় ৯৭৬২, জলপাইগুড়িতে ৪১৮০, মালদায় ১৩৯৭৫, মেদিনীপুরে ২২,২০০, ধুলিয়ান, ঔরঙ্গাবাদ নিমতা—৫৯০, নদীয়া—৯৯৫০, পুরুলিয়ায় ২৮,৯০৫, ২৪ পরগণায় ৪৭৫২০ এবং পশ্চিম দিনাজপুরে ৪৭৮০। একমাত্র মুর্শিদাবাদেই প্রায় ৬০ হাজার বিড়ি শ্রমিক রয়েছে। এই বিড়ি শ্রমিকদের একটা ভয়াবহ অবস্থা চলছে। এদের একটা করে আইডেন্টিটি কার্ড দেবার জন্য যে তারা আন্দোলন করছে—এই ব্যাপারে মন্ত্রী মহাশয়কে ব্যবস্থা গ্রহণ করার জন্য অনুরোধ জানাচ্ছি।

[2-20–2-30 P.M.]

**মিঃ স্পিকার :** ক্ষিতিবাবু, আপনার মেনশনটা আউট অব অর্ডার। কেন না, এই বিষয় নিয়ে হাউসে স্টেটমেন্ট করা হয়ে গেছে। কাজেই এটা আর মেনশন করা যাবে না।

**শ্রী শিবপ্রসাদ মালিক :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় পর্যটন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পরে পর্যটনের আকর্ষণীয় কেন্দ্রগুলিতে পর্যটন অবাসন কেন্দ্র গড়ে তোলা হয়েছে। কিন্তু ঠাকুর শ্রীরামকৃষ্ণের জন্মস্থান কামারপুকুর একটি আন্তর্জাতিক পর্যটন কেন্দ্রে পরিণত হয়েছে, অথচ সেখানে কোনও পর্যটন আবাস নেই। দেশ বিদেশ থেকে হাজার হাজার মানুষ এখানে

আসেন। তাই কামারপুকুরে যাতে একটা পর্যটন আবাসন কেন্দ্র গড়ে তোলা হয় সেই জন্য আমি বিভাগীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সেখ ইমাজুদ্দিন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে লাইব্রেরি দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয়ার দৃষ্টি আকর্ষণ করছি। মুর্শিদাবাদ জেলার জেলা গ্রন্থাগারটি গত ৫ বছর ধরে বন্ধ আছে। মুর্শিদাবাদ জেলার কাশিমবাজার মহারাজার প্রাসাদে এই গ্রন্থাগারটি ছিল। বাড়িটি অনেক পুরানো হয়ে যাওয়ায় কিছু অংশ ভেঙ্গে ফেলা হয়েছে। আর বাকি অংশের ভিতর লাইব্রেরিটি তালা বন্ধ হয়ে আছে। বহরমপুরের লোকজন বলছেন এই অংশটিকে অন্য জায়গায় স্থানান্তরিত করা হোক। এই অবস্থায় ওখানে লাইব্রেরি চলতে পারে না। এই লাইব্রেরিটি যাতে চলে সেই ব্যবস্থা অবিলম্বে করা হোক।

**শ্রী কামাখ্যাচরণ ঘোষ :** মিঃ স্পিকার, স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমি নিজে তদন্ত করে দেখেছি গত ১লা এপ্রিল তারিখে জামনা থানার ২৮ বছর বয়স্কা মহিলা কল্পনা ওঝা মেদিনীপুর সদর হসপিটালে ভর্তি হন। ভর্তি হবার পরে এই প্রসূতিকে কোন ডাক্তার দেখেননি। ২-৪৫ মিঃ এ রোগী মারা যায়। অনেক বলাবলির পরে ৩ টার সময় ডাক্তার আসেন এবং মরা শরীরের উপর রক্ত প্রয়োগ করেন বাঁচাবার জন্য। এই অবস্থায় আমি দাবি করছি অবিলম্বে এই ডাক্তারকে সাসপেন্ড করা হোক এবং পূর্ণ তদন্ত করা হোক। এই ডাক্তার খালি শুধু সদর হাসপাতালেই নয়, উনি যখন ঝাড়গ্রামে ছিলেন তখনও রোগীদের সঙ্গে এই রকম আচার আচরণ করেছেন। পাবলিক এতে ভীষণ ক্ষুব্ধ।

**শ্রী আব্দুল মান্নান :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটু আগে সরকার পক্ষের মাননীয় সদস্য কামাখ্যাবাবু একটি হাসপাতালের কথা বললেন। আমার এলাকায় আরামবাগ মহকুমা হাসপাতাল যেটা আছে, সেখানে আমরা দেখতে পাচ্ছি যারা চিকিৎসার জন্য আসেন তারা ডাক্তারের কাছ থেকে একটা প্রেস্কিপশন ছাড়া আর কিছুই পান না। হাসপাতালে ওষুধের কোনও ব্যবস্থা নেই। এক্সরে মেশিনটি সপ্তাহের মধ্যে ৫ দিন খারাপ হয়ে থাকে। দিনের পর দিন ওখানকার লোকেদের একটা অসহায় অবস্থার মধ্য দিয়ে কাটাতে হচ্ছে। এমনকি যারা হাসপাতালে ভর্তি হন তাদের অবস্থা আরও খারাপ, দেখা যাচ্ছে রোগীরা কুকুর, বেড়াল, ছাগলের সাথে একসঙ্গে বাস করে, কোনও রকম দেওয়াল নেই, প্রোটেকশনের ব্যবস্থা নেই। হাসপাতালটি একটা নরককুন্ডে পরিণত হয়েছে। সুস্থ লোক হাসপাতালে ঢুকলে পরিবেশ দেখে অসুস্থ হয়ে পড়বেন। কাজেই এই হাসপাতালে চিকিৎসার ব্যবস্থা যাতে হয় সেই বিষয়ে আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর কাছে আবেদন রাখছি।

**শ্রী চিত্তরঞ্জন বিশ্বাস :** মিঃ স্পিকার, স্যার, আমার নির্বাচন কেন্দ্র নদীয়া জেলার করিমপুরে একটি দমকল স্টেশন স্থাপন করার জন্য এর আগে আমি অনেকবার আবেদন করেছি। আমি আবার বলতে চাইছি এই বছর ঐ এলাকায় প্রচন্ড অগ্নিকান্ডের ফলে কোটি কোটি টাকার ধন সম্পত্তি এবং জিনিসপত্র নষ্ট হয়েছে। করিমপুর, বহরমপুর এবং কৃষ্ণনগর থেকে ৫০ মাইল দূরে অবস্থিত। ওখানে লোকসংখ্যা বাড়ছে, ব্যবসা বাণিজ্যের একটা বড় কেন্দ্র হিসাবে ওটা গড়ে উঠেছে। এই এলাকায় একটা রেগুলেটেড মার্কেট তৈরি হয়েছে ৪২

লক্ষ টাকা খরচ করে, অথচ এখানে দমকল স্টেশন স্থাপন করা যাচ্ছে না। তাই আমি আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রীকে অনুরোধ করছি অবিলম্বে সেখানে দমকল কেন্দ্র বসানো হোক।

**ডাঃ সুশোভন ব্যানার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং অনুরোধ জানাচ্ছি আমার এই মেনশনের কাগজটি যেন মাননীয় মুখ্যমন্ত্রীর দপ্তরে পৌঁছায়। স্যার, শব্দ দূষণের জন্য কলকাতার জনজীবন বিপর্যস্ত হতে চলেছে। এর জন্য খুব বড় পরিকল্পনার দরকার নেই। আমরা দেখেছি, কলকাতার পুলিশ খুব অল্পদিন মাত্র এক মাসের মধ্যে স্কুটার ও মোটর সাইকেল চালকদের হেলমেট পরতে বাধ্য করিয়েছেন। এটা স্যার, খুব ভাল কথা কিন্তু স্যার, স্টেট বাস এবং প্রাইভেট বাসগুলি এখানে যেভাবে ধোঁয়া ছড়াচ্ছে তাতে বায়ু দূষণ হচ্ছে। তা ছাড়া স্যার, এরা যে ভাবে হর্ন বাজায় তাতে শব্দ দূষণ বাড়ছে। তা ছাড়া স্যার, এই প্রসঙ্গে বলি, আমরা দেখেছি, ডেডবডি সৎকারের জন্য পাড়ার কিছু মস্তান ছেলে যখন নিয়ে যায় বিশেষ করে রাত্রি ১০টার পর তারা যেভাবে 'বলহরি, হরিবোল' বলে তাতে বৃদ্ধ মানুষ এবং শিশুদের মনের উপর ভীষণ একটা স্নায়বিক চাপ পড়ে। আমি ধর্মের নামে আঘাত দিয়ে কোনও কথা বলছি না, কিন্তু আমরা দেখছি, বিশেষ করে রাত্রি ১০টার পর এইভাবে নিয়ে যাওয়া হয় সৎকারের জন্য। পুলিশ একটু তৎপর হলেই এগুলি বন্ধ করা যায়। এরজন্য টাকা পয়সারও কোনও প্রয়োজন নেই। আমি মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে অনুরোধ করব, এই দুটি ব্যাপারের প্রতি তাঁর পুলিশ ডিপার্টমেন্টের দৃষ্টি আকর্ষণ করুন এবং ব্যবস্থা নিন।

**শ্রী সরল দেব :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, বিষয়টির গুরুত্ব উপলব্ধি করে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী মহাশয় ১৯৮১ সালে রাজ্যের এন. ভি. এফ.-দের ব্যাপারে এখানে একটি বিল এনেছিলেন। সেই বিলে একটি কথা বলা হয়েছিল যে রাজ্যের সমস্ত দপ্তরে বিশেষ করে ফরেস্ট, ফায়ার ব্রিগেড, পাবলিক আন্ডারটেকিংগুলিতে শতকরা ১৫ ভাগ এই এন. ভি. এফ.দের থেকে নেওয়া হবে এবং এদের এগজেম্পটেড ক্যাটাগরি হিসাবে গণ্য করা হবে। কিন্তু দুর্ভাগ্যের বিষয় স্যার, মাননীয় মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্রমন্ত্রী মহাশয়ের এই নির্দেশ মানা হচ্ছে না। সেখানে ১৫ পারসেন্ট লোক এন. ভি. এফ.-দের থেকে নেওয়া হচ্ছে না। এমনকি কনস্টেবলের চাকরির ক্ষেত্রেও তাদের যোগ্যতা থাকা সত্ত্বেও এন. ভি. এফ. থেকে লোক নেওয়া হচ্ছে না। স্যার, ঐ বিল আনার ফলে নতুন এন. ভি. এফ.-দের সংখ্যা প্রায় ১৬ হাজারে দাঁড়িয়েছে, তাদের নাম এনরোল্ড হয়েছে, তাদের জন্য সরকার পয়সা খরচ করেছেন অথচ তাদের নেওয়া হচ্ছে না। এই সমস্ত ট্রেন্ড পার্সোনেল, তাদের কনস্টেবলের চাকরি দেওয়া হোক এবং যাদের শিক্ষাগত যোগ্যতা আছে তাদের এস. আই.-এর পদে নিয়োগ করা হোক এই দাবি রাখছি।

**ডাঃ মানস ভুঁইয়া :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় পরিবহন মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, মেদিনীপুর জেলায় আমার ব্লক সবং থেকে হওড়া এবং দেহাটি থেকে হাওড়া এই দুটি দূরপাল্লার রুটের জন্য বহুদিন ধরে পরিবহনের সঙ্গে যারা যুক্ত তারা এবং বেকার যুবকরা পরিবহন দপ্তরের জেলা অফিসে

যোগাযোগ করেও এ ব্যাপারে কোনও উত্তর পাচ্ছেন না। আমার কাছে খবর আছে—এই পরিবহনের সঙ্গে যারা যুক্ত, তারা বলছেন, ৬০ থেকে ৭০ হাজার টাকা যদি জেলার পরিবহন কর্তৃপক্ষকে উৎকোচ দেওয়া না হয় তাহলে এই সবং থেকে হাওড়া এবং দেহাটি থেকে হাওড়ার রুট কোনওদিন পাওয়া যাবে না। স্যার, গত ৮ মাস ধরে বহু আবেদন-নিবেদন করা সত্ত্বেও কোনও কাজ হচ্ছে না। ইতিমধ্যে আমার পাশের ব্লক ময়না থেকে হাওড়াতে দুটি বাস নেমে গিয়েছে অথচ দুর্ভাগ্যের কথা, এখানে কোনও ব্যবস্থা হচ্ছে না। সেখানকার বেকার যুবকরা, সেখানকার পরিবহনের সঙ্গে যুক্ত শ্রমিকরা যৌথভাবে এবং এমনকি কো-অপারেটিভের মাধ্যমে আবেদন করা সত্ত্বেও কোনও কাজ হচ্ছে না। সেখানে পরিষ্কারভাবে পরিবহনের জেলা অফিসে টেবিলে বসে বলা হচ্ছে, বাস পিছু ৬০ হাজার টাকা অর্থাৎ দুটি বাসের জন্য ১ লক্ষ ২০ হাজার টাকা যদি উৎকোচ দেওয়া না হয় তাহলে রুট পাওয়া যাবে না। স্যার, এই বিষয়টির প্রতি মাননীয় পরিবহন মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করে উপযুক্ত ব্যবস্থা অবিলম্বে গ্রহণ করার জন্য অনুরোধ জানাচ্ছি।

[2-30–2-40 P.M.]

**শ্রী হৃষিকেশ মাইতি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি বিদ্যুৎ দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। কাকদ্বীপে ৩৩ কে. ভি.'র একটা পাওয়ার স্টেশন দীর্ঘদিন আগে থেকে তৈরি হচ্ছে। আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন করেছিলাম এবং তিনি এই বিষয়ে হস্তক্ষেপও করেছিলেন। আমি বলেছিলাম যে সুন্দরবনের এই পশচাতপদ অঞ্চলের গরিব মানুষেরা যাতে শিল্প কলকারখানায় কাজ করার সুযোগ পায় তার জন্য এই পাওয়ার স্টেশনটা তাড়াতাড়ি করে দিন। উনি হস্তক্ষেপও করেছিলেন এবং গত বছরে জুন মাসের মধ্যে পাওয়ার স্টেশন করে দেবেন বলে তিনি এবং তার দপ্তরের সমস্ত অফিসাররা বলেছিলেন, কিন্তু তা হল না। তারপরে শেষে আমি একটা চিঠি পেলাম যে, আগামী মার্চ মাসের মধ্যে নাকি তৈরি করে দেবেন এবং পাওয়ার জেনারেটরও হবে, আমরা বিদ্যুৎ পেয়ে যাব। স্যার, আপনি বিবেচনা করুন, এই বামফ্রন্ট সরকার শিল্পায়ন করতে আগ্রহী। তারা চেষ্টা করছেন গ্রামাঞ্চলে বিদ্যুৎ যাতে পৌঁছে দেওয়া যায় এবং তার জন্য মন্ত্রী মহাশয় হস্তক্ষেপও করলেন কিন্তু তা সত্ত্বেও আজ পর্যন্ত সেই পাওয়ার স্টেশন চালু হল না, বিদ্যুৎ পাওয়া গেল না। এর ফলে শিল্প, কলকারখানার যেটুকু আশা ভরসা ছিল সব শেষ হয়ে গেল। কাজেই আমি আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়কে আবার অনুরোধ করছি যে আপনি আর একবার এই বিষয়টি হস্তক্ষেপ করুন এবং এই বিষয়ে একটা ব্যবস্থা করুন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আর একটা কথা আপনার কাছে অনুরোধ করব। আমরা এখানে যে মেনশন করি সেগুলি যাতে দ্রুত আপনার দপ্তর থেকে মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে যায় তার জন্য আপনি নিজে একটু দেখবেন।

**শ্রী সামসুদ্দিন আহম্মেদ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন যে ভীষণ খরা চলছে গোটা পশ্চিমবাংলায়। আোরওধানগুলি শুকিয়ে যাচ্ছে। এই রকম একটা ভয়াবহ অবস্থার সৃষ্টি হয়েছে। আমাদের মালদা জেলায় কোনও খাল বিল নেই। আমাদের মাটির তলার জলে কাজ করতে হল। কিন্তু সেখানে একটা টিউবওয়েল চালু নেই, স্যালো টিউবওয়েল

নেই, বিদ্যুৎ নেই। এই রকম একটা অবস্থার মধ্যে দিয়ে আমাদের চলতে হচ্ছে। আমাদের উত্তর বাংলায় এমন অবস্থার সৃষ্টি হয়েছে যে সেখানে একদিকে সেচের জল নেই, আর একদিকে পানীয় জলের প্রচন্ড অভাব দেখা দিয়েছে। আমরা বার বার বলা সত্ত্বেও সংশ্লিষ্ট বিভাগ—বিদ্যুৎ, ইরিগেশন এবং পাবলিক হেলথ, তারা জল সাপ্লাই করে তারা কৃষি এবং অন্য কোনও দিকেই নজর দিচ্ছে না। আমরা আপনার মাধ্যমে বার বার চীৎকার করি, যেকথা আর একজন মাননীয় সদস্যও এখানে বলেছেন, আপনার সামনে যে মেনশনগুলি করি সেগুলি কোথায় যায়, ডাস্টবিনে যায় কি না আমরা জানি না। আমরা যে মেনশনগুলি করি সেগুলি যদি আপনার দপ্তর থেকে তাড়াতাড়ি পৌঁছে দেওয়া হয় এবং সেগুলির অন্তত কিছু ব্যবস্থা নেওয়া হয় তাহলে আমরা বুঝতে পারি যে কিছু হচ্ছে। এই আবেদন এবং ক্ষোভ রেখে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শীশ মহম্মদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পশ্চিমবঙ্গ সরকারের কাছে আবেদন করতে চাই যে আমাদের জঙ্গিপুর মহকুমার সুতি থানা একটি বর্ডার এরিয়া। সেখানকার ছোট ছোট ব্যবসায়ীরা ঔরঙ্গাবাদ বাজার থেকে তাদের ব্যবসার জিনিস কিনতে গেলে বি. এস. এফ. তাদের মাঝপথে ধরে এবং তাদের বাংলাদেশি বলে চালান করে দেয় এবং তাদের মালপত্রগুলিও চালান করে দেয়। তার পরে যে সমস্ত ঘোড়ার গাড়ি চলে তারা যখন স্টেশন থেকে, ঔরঙ্গাবাদ দিয়ে প্যাসেঞ্জার নিয়ে এদিক ওদিক যাতায়াত করে তাদের ধরে মারধর করে। আবার মৎস্য ব্যবসায়ীরা মাছ কিনে নিয়ে স্টেশন থেকে যখন কলকাতায় চালান দিতে যায় সেই ব্যবসায়ীদের ধরে বাংলাদেশি বলে চালান দেয়। তাছাড়াও যারা ঐ এলাকার লোক, চাষী মানুষ গরুবাছুর ক্রয়বিক্রয়ের জন্য জঙ্গিপুর হাটে যায় তাদেরও ২৫ নং জাতীয় সড়কের থেকে ধরে চালান দেয়। আবার অনেক সময়ে দেখা যায় যে তাদের ধরে নিয়ে গিয়ে বলে যে, তোমরা লিখে দাও যে তোমাদের মারা হয়নি। সুতরাং ঐ এলাকার মানুষের প্রাণ একবারে দুর্বিসহ হয়ে গেছে। আমি আপনার মাধ্যমে রাজ্য সরকারের কাছে অনুরোধ রাখছি, অবিলম্বে কেন্দ্রীয় স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করুন যেন আমার ঐ এলাকার মানুষ, ব্যবসায়ী বা কৃষকেরা যাতে সুষ্ঠুভাবে বসবাস করতে পারে এই ব্যবস্থা তারা যেন করেন।

**শ্রী অবন্তি মিশ্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে গভীর দুঃখের সঙ্গে মাননীয় পঞ্চায়েত মন্ত্রীর একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। কেন্দ্রীয় সরকারের দারিদ্র মোচন কর্মসূচির অন্তর্ভুক্ত সমন্বিত গ্রামীণ উন্নয়ন প্রকল্প, আই. আর. ডি. পি. পশ্চিমবাংলার নির্বাচিত পঞ্চায়েতগুলির হাতে ছিল। বিভিন্ন পঞ্চায়েতে গ্রাম প্রধানকে এই প্রকল্পের সুষ্ঠু রূপায়ণের জন্য ভার দেওয়া হয়েছিল। কিন্তু দুঃখের বিষয় গ্রাম প্রধানরা এই প্রকল্পের নিয়ম কানুন না মেনে বেনিফিশিয়ারি সিলেকশনের ক্ষেত্রে তারা দুর্নীতি করছে। তারা এই প্রকল্পের আওতায় উপযুক্ত যারা, যারা দারিদ্র সীমারেখার নিচে রয়েছে, তারা বঞ্চিত হচ্ছে এবং দুর্নীতি প্রশ্রয় পেয়েছে। এই বিষয়ে অনুসন্ধান করার জন্য কেন্দ্রীয় সরকার যে সমীক্ষক দল পাঠিয়েছিলেন, সেই সমীক্ষক দল কেন্দ্রীয় সরকারের কাছে যে রিপোর্ট দিয়েছে সেই রিপোর্টের সঙ্গে আমার বক্তব্যের সামঞ্জস্য রয়েছে। গতকাল পটাশপুর থানার ইউনাইটেড ব্যাঙ্ক, কসবা ব্রাঞ্চে মার্কসবাদি কমিউনিস্ট পার্টির কৃষক সমিতির লোকেরা, যাদের অনুকূলে আই. আর. ডি.

**পি. লোন মঞ্জুর হয়েছে, তাদের কাছ থেকে ১০-২০ টাকা করে কালেকশন করছিল।** তারা ঐ টাকা দিতে অস্বীকার করার জন্য সেখানে প্রচন্ড গন্ডগোল হয়। তখন আমাদের ব্লক কংগ্রেস সম্পাদক সুনীল বোস এবং অন্যান্য কংগ্রেস সমর্থকদের উপর হামলা করা হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, গ্রাম প্রধানরা বেনিফিশিয়ারি সিলেকশনের জন্য বেনিফিশিয়ারিদের একটা বার্ষিক আয়ের একটা সার্টিফিকেট দেন, যার ভিত্তিতে বেনিফিশিয়ারি সিলেকশন হয়। কিন্তু ওখানে যাদের সার্টিফিকেট দেওয়া হয়েছে, তারা লোন পাওয়ার উপযুক্ত নয়, তাদের অনুকূলে আই. আর. ডি. পি. লোন পাওয়ার সুপারিশ করা হয়েছে। সুতরাং যারা এই ভাবে সার্টিফিকেট দিয়েছে তাদের বিরুদ্ধে শাস্তিমূলক ব্যবস্থা গ্রহণ করা হোক। এমনকি প্রাথমিক এবং মাধ্যমিক শিক্ষক, তাদের অনুকূলে সার্টিফিকেট দেওয়া হয়েছে, এবং তারা আই. আর. ডি. পি.'র লোন পেয়েছে।

**মহঃ বাচ্চা মুন্সী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিম দিনাজপুর জেলার চোপড়া থানায় গত শনিবার সন্ধ্যার সময় প্রচন্ড ঘূর্ণি ঝড় বয়ে যায়, যার ফলে হাজার তিন চার ঘরবাড়ি ভেঙ্গে তছনছ হয়ে যায়। এমনকি স্কুলগুলির টিনের চাল পর্যন্ত উড়িয়ে নিয়ে গেছে, সেই টিনগুলি খুঁজে পাওয়া যায়নি। এই সময়ে ওখানকার মানুষের কোনও কর্ম সংস্থান নেই। সেই কারণে আমি মাননীয় ত্রাণমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যাতে এনকোয়ারি করে ঐ এলাকায় ত্রাণের ব্যবস্থা করা হয়, তা না হলে খুব অসুবিধা হবে।

**শ্রী শান্তিমোহন রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি অবগত আছেন, আমাদের হুগলি জেলার রিষড়া সেবা সদন আছে, তখনকার দিনে দীনেশ ঘটক উদ্যোগ নিয়ে এই সেবা সদন প্রতিষ্ঠা করেছিলেন। এই সেবা প্রতিষ্ঠানটিকে সরকার কর্তৃক রীতিমতো অধিগ্রহণ করে, আধুনিকীকরণ করে যদি এই হাসপাতালটি পরিচালনার ব্যবস্থা করা হয় তাহলে রিষড়া তো বটেই, তার আশে পাশের ১০ লক্ষ লোকের চিকিৎসা এই সেবা সদনের মাধ্যমে হতে পারে। সেই বিষয়ে ব্যবস্থা গ্রহণ করবার জন্য আমি আপনার মাধ্যমে স্বাস্থ্য বিভাগের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করে আমার বক্তব্য শেষ করছি।

[2-40–2-50 P.M.]

**শ্রী অনিল মুখার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি বিশ্বস্তসূত্রে এই মাত্র খবর পেলাম যে, আগামী ৩রা মে, শ্রী প্রণব মুখার্জিকে দমদম এয়ারপোর্ট থেকে একটি ঐতিহাসিক মিছিল করে কলকাতায় নিয়ে আসা হবে এবং তাঁর সঙ্গে অনেক সর্বভারতীয় নেতারও থাকবেন। ২০১ জন এম. পি. শ্রী মুখার্জির সঙ্গে যোগদান করে ভারতবর্ষে নতুন একটি দল গঠন করছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার মনে হয় ভারতবর্ষের রাজনীতিতে আগামী দিনে একটা বিরাট পরিবর্তন সূচিত হতে চলেছে। আমরা সেই পরিবর্তনের ধ্বনি শুনতে পাচ্ছি। কংগ্রেস প্রেসিডেন্টের স্বৈরতান্ত্রিক নীতির বিরুদ্ধে কংগ্রেস দলের এম. পি. এবং বড় বড় নেতাদের মধ্যে ক্ষোভের সৃষ্টি হয়েছে। ফলে সারা ভারতবর্ষে কংগ্রেস নেতারা ক্ষোভ প্রকাশ করছেন। এই অবস্থায় আমাদের মনে হচ্ছে সারা ভারতবর্ষের সামনে বড়ই দুর্দিন।

**মিঃ স্পিকার :** অনিলবাবু, আপনার বন্ধুদের যদি দুটো, কি তিনটে দল হয়, তাহলে তাতে আপনার কি করার আছে! আপনি বসুন।

**শ্রী সত্যপদ ভট্টাচার্য :** মাননীয় স্পিকার স্যার, আমি একটি খুবই সাধারণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় পরিবহন মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, কলকাতা থেকে সি এস টি সি'র যে দূরপাল্লার বাসগুলি মালদহ, কুচবিহার, জলপাইগুড়ি, শিলিগুড়ি, মুর্শিদাবাদ যাতায়াত করে সেগুলিকে কৃষ্ণনগর শহরের মধ্যে দিয়ে যাতায়াত করতে হয়। সেগুলি কৃষ্ণনগর শহরে একটি হাসপাতালের সামনে দাঁড়ায়, কিন্তু সেখানে যাত্রীদের কোনও বিশ্রামের জায়গা নেই, মহিলা যাত্রীদের জন্য কোনও প্রস্রাবাগার নেই। অথচ সে জায়গা থেকে একটু দূরেই একটি বাস স্ট্যান্ড আছে, সেখানে শেড আছে এবং বিশ্রামের জায়গা আছে। অতএব ঐ সমস্ত বাসগুলিকে সেখানে দাঁড় করাবার ব্যবস্থা করলে প্যাসেঞ্জারদের খুবই সুবিধা হবে। তাই আমি এ বিষয়ে উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করবার জন্য মাননীয় পরিবহন মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**ডাঃ হৈমী বসু :** মিঃ স্পিকার স্যার, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, গত ১লা মার্চ খ্যাতনামা শিল্পী শিশিরশোভন ভট্টাচার্য পরলোক গমন করেছেন। তাঁর স্ত্রী শ্রীমতি রমা ভট্টাচার্য দারুণ দারিদ্রের মধ্যে দিন কাটাচ্ছেন। একটা সময় ছিল যখন আন্তর্জাতিক সঙ্গীত জগতে উদয় শংকরের নৃত্যে শিশিরশোভন ভট্টাচার্যর তবলা একটা বিশেষ স্থান অধিকার করেছিল। তাই আমি আপনার মাধ্যমে সরকারের কাছে আবেদন রাখছি, সরকার শ্রীমতি ভট্টাচার্যকে আর্থিক সাহায্য দিন এবং বাসস্থানের ব্যবস্থা করে দিন। তাহলে প্রয়াত শিল্পীর আত্মা নিশ্চয়ই শান্তি লাভ করবে।

**শ্রী মাধবেন্দু মোহান্ত :** মাননীয় স্পিকার স্যার, আমি একটি বিশেষ বিষয়ের প্রতি এই হাউসের বিশেষ করে মাননীয় শিক্ষামন্ত্রীদ্বয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের স্কুলে শিক্ষাবর্ষ শুরু হয় জানুয়ারি মাসে। পড়াশুনা শুরু হয় ফেব্রুয়ারির শেষের দিকে। কিন্তু বইপত্র কিনতে জানুয়ারি, ফেব্রুয়ারি চলে যায়। তারপর দেখা যায়, কতকগুলি স্কুল আছে যেগুলিতে পরীক্ষা কেন্দ্র হয়, এগজামিনেশন সেন্টার হয় এবং মার্চ মাসের প্রথমে মাধ্যমিক পরীক্ষা শুরু হয়। তার কিছুদিন পরেই সামার ভেকেশন পড়ে যায়। সামার ভেকেশন শেষ হওয়ার পর স্কুলগুলি খোলে। কিছু দিন ক্লাস হওয়ার পর আবার পূজার ছুটি এসে যায়। পূজার ছুটির পর অ্যানুয়াল এগজামিনেশন শুরু হয়। ৩৬৫ দিনের মধ্যে ৬ মাসেরও কম যে ওয়ার্কিং ডেজ আছে সেই ওয়ার্কিং ডেজেও ঠিকমতো ক্লাস হয় না। সেইজন্য আমার প্রস্তাব, সামার ভেকেশন কমানো দরকার, পূজা ভেকেশন কমানো দরকার। এটা যদি না কমানো হয় তাহলে গ্রামের দুঃস্থ ছাত্রদের পঠনপাঠনের ক্ষেত্রে অসুবিধা হয়ে দাঁড়ায়। গ্রামের গরিব মানুষকে তাদের ছেলেদের জন্য বাধ্য হয়ে প্রাইভেট টিউটর রাখতে হচ্ছে। সেইজন্য আমি আপনার মাধ্যমে মাননীয় শিক্ষামন্ত্রীদ্বয়ের দৃষ্টি আকর্ষণ করছি, পঠনপাঠনের ক্ষেত্রে যাতে উন্নতি ঘটে এবং ওয়ার্কিং ডেজ যাতে ঠিকমতো পালিত হয় এবং ছুটির পরিমাণ যাতে কম হয় তারজন্য প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করতে আমি আবেদন জানাচ্ছি।

**শ্রী প্রবোধ পুরকায়েত :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয় উল্লেখ করছি। থানা মথুরাপুর, ব্লক মথুরাপুর ২ নম্বর—এই ২ নম্বর ব্লকে পুরন্দরপুর প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্র ১৯৭৪ সালে স্থাপিত হয়। কিন্তু ঐ প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রের সঙ্গে সংযোগকারি রাস্তা না থাকার ফলে অসংখ্য রুগীদের দূরবস্থার মধ্যে পড়তে হয়। এই হাসপাতালে অসংখ্য

রুগী ভর্তি হয়। যে সমস্ত রুগীদের এই হাসপাতাল থেকে অন্যত্র স্থানান্তরের প্রয়োজন হয় এই সংযোগকারী রাস্তা না থাকার ফলে অ্যাম্বুলেন্স বা কোনও গাড়ি যাতায়াত করতে পারে না। ফলে রুগীদের চরম দুর্ভোগের মধ্যে পড়তে হয়। তাই আমার অনুরোধ, এই হাসপাতালের সাথে ঘোড়াদল সড়কের সঙ্গে কৌতল্য দাসপাড়া থেকে পুরন্দরপুর প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র হয়ে ভায়া বাপুলির চক রাস্তাটি নির্মাণ করলে হাসপাতালের রুগীদের নিয়ে যাওয়া এবং নিয়ে আসার পক্ষে সুবিধা হবে। এই হাসপাতালে অসংখ্য রুগী যাতায়াত করে। কিন্তু পথটি বড়ই দুর্গম, তাই আমি আপনার মাধ্যমে পি. ডব্লু. ডি. দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্থানীয় জনসাধারণের তরফ থেকে একটি মাস্-পিটিশন আমার কাছে দিয়েছে। আমি সেই মাস্পিটিশনটা আপনার মাধ্যমে পি. ডব্লু. ডি. মন্ত্রী মহাশয়কে দিচ্ছি যাতে ঐ পুরন্দরপুর স্বাস্থ্য কেন্দ্রের সংযোগকারী রাস্তা অবিলম্বে তৈরি করা হয় তারজন্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রী বঙ্কিমবিহারি মাইতি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে খুবই গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। মেদিনীপুরের নন্দীগ্রাম থানায় আজ পর্যন্ত স্বাধীনতার ৩৮ বছর পার হবার পরেও যোগাযোগের কোনও ব্যবস্থা না থাকায় নানা বিষয়ে অসুবিধা হচ্ছে। সেখানে একটি গ্রামেও বিদ্যুৎ যায়নি এবং প্রতি গ্রামে গ্রামে পানীয় জলের দুরবস্থা চলছে।

[2-50–3-00 P.M.]

এমনকি চাষের জলের জন্য কোনও সুব্যবস্থা নেই। এর ফলে চাষের অত্যন্ত ক্ষতি হচ্ছে। যে সমস্ত গ্রামে রেশন যাবে সেখানে যাতায়াতের অসুবিধার জন্য রেশন ব্যবস্থা ক্ষতিগ্রস্ত হচ্ছে। সেজন্য আমি মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের কাছে আবেদন জানাচ্ছি যে, যেখানে ৩ লক্ষ লোক বসবাস করে এই থানাটা যেন এই সম্পর্কে তদন্ত করা হয়। যে দুরবস্থা আছে তার জন্য একটি বিবৃতি দেবার দাবি রাখছি এবং এই নন্দীগ্রামের উন্নয়নের জন্য তিনি নিশ্চয়ই সুব্যবস্থা নেবেন, তাই আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রী মহাশয়ের কাছে দাবি রাখছি এ সম্পর্কে আমার যে মেনশন দেওয়া হয়েছে সেটা মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের কাছে তাড়াতাড়ি পাঠিয়ে দেবেন এবং এ বিষয়ে ব্যবস্থা নেবেন।

**শ্রী উমাকান্ত রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। ব্রহ্মমানী নদী বীরভূমের নলহাটি থানার উপর দিয়ে প্রবাহিত হচ্ছে। আমরা লক্ষ্য করছি যে ব্রহ্মমানীর উপর বইধরার নিকট ব্যারেজ হয়েছে এবং তার ফলে ওখানকার গ্রামবাসীদের দারুণ খরার সম্মুখীন হতে হচ্ছে। বিশেষ করে ঐ ব্যারেজের জন্য মাঘ মাসের শেষে নদীর জল একেবারে থাকে না। ফলে অন্যান্য ফসল এবং বিশেষ করে সব্জি চাষের ক্ষতি হচ্ছে। একজিকিউটিভ ইঞ্জিনিয়ারদের বার বার বলায় কোনও কোনও বছর এক আধ বার নদীর জল ছাড়ে। তাই আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন করছি যেন মাঘ মাসের পর প্রতি মাসে অন্তত একবার জল ছাড়ার ব্যবস্থা করা হয়।

**শ্রী মসলেউদ্দিন আহম্মদ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। পশ্চিম দিনাজপুর ব্লকের অন্তর্গত ২টি উপস্বাস্থ্য কেন্দ্র এবং

একটি প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্র আছে। এই প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রটি হরিরামপুর ব্লকের নিকটবর্তি কুশমন্ডি, ইটাহার এবং উত্তর সীমান্ত জেলা মালদহের গাজল ব্লকের যানবাহনের সুযোগের জন্য অত্যধিক রোগীর আমদানি হয়। এই রোগীর চাপে ঐ ১২টি শয্যা বিশিষ্ট স্বাস্থ্যকেন্দ্রর ১২টি শয্যাই সব সময় পূর্ণ থাকে এবং তা ছাড়াও হাসপাতালের মেঝেতে ১৫-১৬টি শয্যার ব্যবস্থা করে দিতে হয়। যে সমস্ত রোগীরা আসে তাদের অধিকাংশ রোগীকেই বাইরে থেকে ওষুধ কিনতে হয়। হাসপাতালে কোনও ওষুধ নেই। গরীব রোগীরা ঔষধের অভাবে বিশেষ চিকিৎসার সুযোগ পায় না। এই হাসপাতালটি ৩০ শয্যা বিশিষ্ট হাসপাতালে পরিণত হওয়ার কথা ছিল আজ পর্যন্ত সে প্রস্তাব কার্যে পরিণত হয়নি। দ্বিতীয় কথা দুটি উপস্বাস্থ্য কেন্দ্রের মধ্যে একটি উপস্বাস্থ্য কেন্দ্র বাদলপুরে আজ পর্যন্ত কোনও ডাক্তার নাই। এই উপস্বাস্থ্য কেন্দ্রটি সমাজবিরোধীদের আড্ডা হয়ে গেছে। এখানকার দরজা, জানালা চুরি হয়ে গেছে। জনসাধারণ চিকিৎসার অভাবে ভুগছে। ঐ হরিরামপুরে ৩০ শয্যা বিশিষ্ট হাসপাতাল করা এবং বাদলপুর উপস্বাস্থ্যকেন্দ্রটিতে অনতিবিলম্বে যাতে ডাক্তার নিয়োগের ব্যবস্থা করা হয় সেজন্য আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্য মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী গৌরহরি আদক :** মিঃ স্পিকার স্যার, আপনার মাধ্যমে আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে সেচ এবং জলপথ দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচনী এলাকা শ্যামপুর ব্লকে নকল খাল নামে একটি খাল আছে। এই খালটি অত্যন্ত সুপরিসর এবং ভাল জল উঠছে। এই ধরনের খালকে ডাইভারশন করে তার মুখে স্লুইশ করা হয়েছে। স্লুইশ করা হলে সেটাকে কার্যকর করা দরকার। আমরা দেখছি যে স্লুইশটা এখন ঠিক কমপ্লিট করা হয়নি। স্লুইশের সঙ্গে যে নদীর যোগাযোগ সেখানে এই আউটফল কাটা হয়নি। এটা না কাটার দরুন জল ওঠা নামা করছে না। আজকে সেটাকে সংস্কার না করলে হাজার হাজার চাষী জল পাবে না। বিশেষ করে আমন চাষে জল পাবে না। ফলে আমন চাষের অত্যন্ত ক্ষতি হবে। সেদিক থেকে আপনার মাধ্যমে সেচ ও জলপথ দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যাতে করে ঐ আউটফল থেকে চাষীদের জল দেবার ব্যবস্থা করা হয়।

**শ্রী ব্রজগোপাল নিয়োগী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় স্বরাষ্ট্র তথা মুখ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। হুগলি জেলার সপ্তগ্রাম থেকে বালি পর্যন্ত দিল্লি রোডের উপর সমাজ বিরোধীদের দৌরাত্ম্য বাড়ছে। সেটা রোধ করবার জন্য স্থানীয় মানুষের দাবি হল—সেখানে পুলিশ আউটপোস্ট বসানো হোক। সেই দাবি অনুযায়ী আজকে চুঁচুড়া-ধনেখালি রাস্তা যেখানে দিল্লি রোডকে ক্রস করেছে—সেই জংশনে সুগন্ধা গ্রামে পুলিশ আউটপোস্ট বসানো হোক। সেই দাবি অনুযায়ী আজকে চুঁচুড়া-ধনেখালি রাস্তা যেখানে দিল্লি রোডকে ক্রস করেছে—সেই জংশনে সুগন্ধা গ্রামে একটি পুলিশ আউটপোস্ট স্যাংশন হয়েছে, কিন্তু সেই অফিসার অন্য জায়গায় কাজ করছেন, তিনি সেই আউটপোস্টে কাজ করছেন না। পুলিশ প্রশাসন যাতে অবিলম্বে ঐ আউটপোস্ট চালু করেন সেইজন্য আপনার মাধ্যমে দাবি জানাচ্ছি।

**শ্রী সত্যেন্দ্রনাথ ঘোষ :** মাননীয় স্পিকার মহাশয়, গত ২৫শে এপ্রিল স্বাস্থ্যমন্ত্রী মহাশয় তাঁর ভাষণে বলেছিলেন যে, পশ্চিমবঙ্গে ২,১২৬ জন মানুষ পিছু একজন ডাক্তার আছেন।

আমরা মনে করি, ১,০০০ পিছু একজন ডাক্তার থাকা দরকার। এই অ্যাসেম্বলিতেও শুনেছি, অনেক মেম্বার বলেছেন, বিভিন্ন হাসপাতালে ডাক্তার পাওয়া যায় না। সেইজন্য আমরা মনে করি, মেডিক্যাল কলেজ এবং মেডিক্যাল কোর্সে ছাত্র সংখ্যা বাড়াবার জন্য অ্যাডমিশনের সীট দরকার। এই প্রসঙ্গে একটি সাজেশন দিচ্ছি, আমাদের হাওড়া টাউনে একটি মেডিক্যাল কলেজ হসপিটাল করা যেতে পারে। আজকে হাওড়ায় যদি একটা মেডিক্যাল কলেজ হয় তাহলে সে বহু খ্যাতনামা ডাক্তার দিতে পারবে। এ বিষয়ে হাওড়া জেলার দলমত নির্বিশেষে সকল মানুষও সহযোগিতা করবেন। এ বিষয়ে মাননীয় স্বাস্থ্য এবং উচ্চশিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**Mr. Speaker :** Mr. Deb Narayan Chakrabarty, your Mention is out of order.

**শ্রী সাধন চট্টোপাধ্যায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় পঞ্চায়েত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আজকে কৃষ্ণনগরের ছানাদুধের বাজারের অবস্থা অত্যন্ত শোচনীয়। সেটার আজকে ভেঙ্গেচুরে একটা জঘন্য অস্বাস্থ্যকর অবস্থা। সেখানে ৬০০ ছানা দুধের বিক্রেতাকে ঐ অবস্থার মধ্যে বাজারটা ব্যবহার করতে হচ্ছে। এর বিরুদ্ধে ঐ ছানাদুধ বিক্রেতারা আন্দোলন করেছেন। বার বার তাঁরা পৌরসভার কাছে ডেপুটেশন দিয়েছেন এবং কর্তৃপক্ষ তাঁদের আশ্বাসও দিয়েছেন, কিন্তু তা সত্ত্বেও তাঁরা কিছু করছেন না। ছানাদুধ—যা বৃদ্ধ ও রোগী সবার প্রয়োজন হয়, তার ব্যবসায়ীদের প্রতি বাজার কর্তৃপক্ষের এই রকম অবহেলা, অনিহা অত্যন্ত অমার্জনীয় অপরাধ। সেইজন্য পৌরমন্ত্রীর কাছে অনুরোধ, কৃষ্ণনগর পৌর কর্তৃপক্ষ যাতে ছানাদুধের বাজারটা সংস্কার করেন এবং সেখানে একটা জীবানুমুক্ত পরিবেশ গড়ে তোলেন তার জন্য ব্যবস্থা গ্রহণ করুন।

[3-00–3-10 P.M.]

**শ্রী লক্ষ্মীকান্ত দে :** মাননীয় স্পিকার স্যার, আপনি জানেন যে, আমার এলাকা কেশব সেন স্ট্রিট এবং গ্যাস স্ট্রিট সমস্ত অঞ্চল জুড়ে মদ এবং সমাজবিরোধীরে একটা আখড়া পরিণত হয়েছে। রাত্রি বেলায় আপনি যদি ওই অঞ্চলে যান তাহলে দেখবেন সারি সারি সব স্টল আলো জ্বালিয়ে বসে গেছে। দেখে যেন মনে হয় গ্রামের হাট বসে গেছে এবং সেখানে ঢালাও ভাবে মদ বিক্রি করছে। জনগণ এর বিরুদ্ধে প্রতিবাদে সোচ্চার হয়েছে। তারপর আবার নাকি শুনছি আর একটা বড় জিনিস এসেছে হেরোইন নামে। এর বিরুদ্ধে সাধারণ মানুষ প্রতিবাদে সোচ্চার হয়েছে। আমার অঞ্চলের পাশে কোনও এক মাননীয় বিধায়ক তাকেন, তাঁর ভাইয়ের জন্য তারা উৎসাহ পাচ্ছে এবং তার ফলে মদের কারবার বহাল তবিয়তে চলছে এবং পুলিশের উপর চাপ সৃষ্টি করা হচ্ছে। জনগণের অভিযোগ আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীকে জানাতে চাই এবং তাঁর কাছে বিনীত ভাবে আবেদন রাখতে চাই এই ব্যাপারে অবিলম্বে পুলিশকে হস্তক্ষেপ করতে বলেন। জনগণ এর প্রতিবাদে সোচ্চার হচ্ছে সেই জন্য কংগ্রেসি যে কোনও লোক যারা এই সমস্ত মদ বিক্রি, গুন্ডামি এবং মস্তানির পক্ষে দাঁড়িয়েছে তাদের প্রতিবাদ উপেক্ষা করে অবিলম্বে এই ঘাঁটিগুলি ভেঙে দেওয়ার প্রয়োজন আছে। এটা করতে পারলে এই এলাকা সুস্থ অবস্থায় ফিরে আসতে পারে।

**শ্রী নিরঞ্জন মুখার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১৯৭৮-৭৯ সালে চড়িয়াল খাল এক্সটেনশন করার জন্য, চড়িয়াল খালের ড্রেনেজ এক্সটেনশন করে ঠাকুরপুকুর এবং বেহালা পর্যন্ত আনা হয়। এই এক্সটেনশনের জন্য বহু গরিব কৃষক এবং সাধারণ মানুষের জমি অধিগ্রহণ করা হয়। ১৯৭৮ সাল থেকে আজকে ১৯৮৬ সাল হয়ে গেল এই দীর্ঘ দিন বিভিন্ন দপ্তরে ঘুরে এই জমির মূল্য আজ পর্যন্ত কেউ পায়নি। এর ফলে বহু গরিব মানুষ অত্যন্ত হয়রানি হচ্ছে এবং ক্ষতিগ্রস্ত হচ্ছে। এই সমস্ত গরিব লোক যাতে জমির মূল্য তাড়াতাড়ি পায় তার জন্য আমি আপনার মাধ্যমে ভূমিরাজস্ব মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সুভাষ নস্কর :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ১৫-১৬ দিনে বাসন্তি ব্লকে আন্ত্রিক এবং ডায়েরিয়ায় ২৭ জনের মৃত্যু হয়েছে। এই সমস্ত লোকের নাম, ঠিকানা এবং বাপের নাম সহ মন্ত্রীদের কাছে দিয়েছি এবং সি. এম. ও. এইচ. এবং ডিপার্টমেন্টের সমস্ত কর্তাব্যক্তিদের জানানো সত্ত্বেও আজ পর্যন্ত কিছু হ্যালোজেন ট্যাবলেট ছাড়া আর কিছু জোটেনি। এর পাশাপাশি এই ব্লকে ২৭টি টিউবওয়েল অকেজো হয়ে পড়ে আছে। অকেজো টিউবওয়েলের তালিকা একজিকিউটিভ ইঞ্জিনিয়ারের হাতে তুলে দেওয়া হয়েছে এবং তিনি সরেজমিনে দেখেও এসেছেন। আজকে গ্রামে এমন করুণ অবস্থা যে সেখানে লোকেরা শিতলা পুজা করছে। যতদিন না এই রোগের নিরসন হয় ততদিন মানুষ ভয়ে আতঙ্কিত হয়ে থাকবে। মানুষ গ্রাম ছেড়ে ভয়ে পালিয়ে যাচ্ছে। পুরানো দিনের কথা তাদের মনে আছে। তা সত্ত্বেও কিন্তু সরকারি ভাবে কোনও টিম সেখানে যাচ্ছে না। রাইটার্স বিল্ডিং থেকে গাড়ি নিয়ে যাচ্ছে এবং সাথে সাথে সেই গাড়ি ফিরে আসছে। মাননীয় বিভাগ থেকে মেডিক্যাল টিম যেন যায় তার জন্য মাননীয় মন্ত্রী মহাশয় ব্যবস্থা করেন। সেখানে মানুষকে গিয়ে আশ্বাস দেওয়া হোক, পুরানো দিনের সেই বিশ্বাস তাদের আছে। বর্তমানে চিকিৎসার যথেষ্ট প্রয়োজন আছে। এখানে নলকূপ বসানোর দরকার আছে। তা না হলে মৃত্যুর সংখ্যা ক্রমশ বেড়ে যাবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনাকে অনুরোধ জানাবো আপনি অন্ততপক্ষে ব্যক্তিগত ভাবে এই ব্যাপারে দৃষ্টি দেবেন।

## ZERO HOUR MENTION

**ডাঃ মানস ভুঁইয়া :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় শিক্ষামন্ত্রী এবং এই সভার দৃষ্টি আকর্ষণ করছি। সম্প্রতি কলকাতা বিশ্ববিদ্যালয়ের অন্তর্গত সাউথ সিটি কলেজের পরিচালন ব্যবস্থাকে এবং ম্যানেজিং কমিটিকে বাতিল করে দিয়ে সেখানে একজন প্রশাসককে নিয়োগ করা হয়েছে। আপনি জানেন যে, ব্রাহ্ম সমাজ কর্তৃক পরিচালিত এই কলেজগুলি ভারতীয় সংবিধানের ৩০(১) ধারা মতে—সমস্ত রিলিজিয়াস ইনস্টিটিউশনগুলি আণ্ডার আর্টিক্যাল ৩০(১) অব দি কনস্টিটিউশন অব ইণ্ডিয়া প্রিভিলেজ ভোগ করে। দুর্ভাগ্যের ব্যাপার হচ্ছে এই যে, সেখানে পরিচালন ব্যবস্থাকে অত্যন্ত অগণতান্ত্রিক পদ্ধতিতে, সংবিধান বহির্ভূত পদ্ধতিতে বাতিল করে গণতান্ত্রিক একটি সংগঠনকে সেখানে প্রশাসক নিয়োগ করা হয়েছে। আমি মাননীয় শিক্ষামন্ত্রীর কাছে আবেদন জানাই যে, অবিলম্বে তিনি যেন এই অগণতান্ত্রিক ও অসাংবিধানিক ব্যবস্থার বিরুদ্ধে হস্তক্ষেপ করেন।

**শ্রী ব্রজগোপাল নিয়োগী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের উল্যেখ এখানে করতে চাই। আমার নির্বাচনি কেন্দ্র হুগলির দাদপুর থানার অধীন সড়প ও দৌলতপুর গ্রামে আন্ত্রিক রোগে একজন মারা গেছেন এবং ১৫-২০ জনকে হাসপাতালে ভর্তি করা হয়েছে। ওখানকার পুকুরের জল বিষাক্ত হয়ে পড়েছে এবং স্যানিটেশনের ব্যবস্থা গ্রহণের জন্য আমি যথাযথ ভাবে জেলা প্রশাসন ও সি. এম. ও. এইচকে জানিয়েছি। তাঁরা সেইভাবে ব্যবস্থা করছেন। অবিলম্বে ওখানে যাতে টিউবওয়েল বসানোর ব্যবস্থা হয় এবং ঐ রোগের যথাযথ প্রতিষেধক ব্যবস্থা গ্রহণের জন্য মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী আব্দুল মান্নান :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের শিক্ষা বাজেটের সময়ে মাননীয় মন্ত্রী মহাশয় শিক্ষাক্ষেত্রে পরিবর্তন এবং সংস্কারের জন্য কৃতিত্ব দাবি করেছেন। আজকের সংবাদপত্রে একটি সংবাদ—একটি খাতার ছবি ছেপে ফটোস্টাট কপি আকারে বেরিয়েছে। যে ছেলেটির খাতা ছবিতে বেরিয়েছে তার নাম বাবু মন্ডল, রোল নম্বর হাও-বি ২২। খাতার নম্বর ৮৪৪৭৬২। ১১ই মার্চ ছেলেটি পরীক্ষা দিয়েছে। পরীক্ষা দেবার পর তার মূল্যায়ন হবে তারপর রেজাল্ট বেরোবে, এটাই তো নিয়ম। কিন্তু আমরা দেখছি, ভ্যালুয়েশন হবার আগেই খাতা বাইরে বেরিয়ে মুদিখানার দোকানে চলে যাচ্ছে। পরীক্ষার খাতা এই ভাবে মূল্যায়ন হবার আগেই বেরিয়ে যাওয়ার ফলে পরীক্ষার্থীরা অত্যন্ত আতঙ্কগ্রস্ত হয়ে পড়ছে। কত খাতা যে বাইরে চলে যাচ্ছে বা বেরিয়ে যায় নি তা এখানে মন্ত্রী মহাশয় এসে বলুন এবং হাউসকে অ্যাসিওর করুন। স্যার, এটা একটা সিরিয়াস ব্যাপার, আপনি এ বিষয়ে মন্ত্রী মহাশয়কে একটু বলুন।

**শ্রী অনিল মুখার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। আমি আপনার মাধ্যমে কেন্দ্রীয় সরকারের কাছে নিবেদন করছি যে, বিড়ি কারিগররা যে সমস্ত সমবায় সমিতি গড়েছেন, সেই সমবায় সমিতিগুলিকে কেন্দ্রীয় সরকার যাতে অবিলম্বে একসাইজ ডিউটি থেকে রেহাই দেন যাতে করে বিড়ি শ্রমিকরা বর্তমান দিনে বাজারের সঙ্গে পাল্লা দিয়ে জীবন ধারণ করতে পারেন তার ব্যবস্থা যেন করেন। আমি সেইজন্য আপনার মাধ্যমে কেন্দ্রীয় অর্থমন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি। আপনি অবিলম্বে এই ব্যাপারে একটু লিখুন যাতে করে এই সমস্ত সমবায় সমিতিগুলিকে এই করের আওতা থেকে তাঁরা রেহাই দেন।

[ 3-10—4-00 P.M.
Including Adjournment ]

**ডাঃ সুশোভন ব্যানার্জি :** মাননীয় স্পিকার স্যার, আপনার মাধ্যমে আমি পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমি আগেও এই হাউসে মেনশনে বলেছি যে আমাদের বোলপুর এলাকায় শেষ বাস অধিকাংশ দিন থাকে না। গ্রামের লোকেরা যারা শহরে কাজ করতে আসে এবং যারা ট্রেনে করে ফেরে তাদের যাতায়াতের বিশেষ অসুবিধা হয়। তাদের ফেরবার পথে ১২টা, ১টা, ২টোর সময়ে বাধ্য হয়ে ট্রাকে করে ফিরতে হয়। আমি এই ব্যাপারে পরিবহন মন্ত্রীকে চিঠি দিয়েছিলাম তিনি বলেছিলেন যে এই রকম এখন আর হয় না, আগেকার সময়ে হত। কিন্তু এখনও দেখা যাচ্ছে এই রকম ঘটনা ঘটছে। এই ব্যাপারে

থানায় ৮১টি ডায়েরি করা হয়েছে। এটা একটা নিত্যনৈমিত্তিক ব্যাপার হয়ে দাঁড়িয়েছে যে রুটের বাসগুলি বিয়ে বাড়ি খাটতে যাবে এবং শেষ বাস পাওয়া যাবে না। আশ্চর্যের ব্যাপার যে শেষ বাস থাকে না। গ্রামের মানুষ যারা বাড়ি ফেরে এবং যারা ট্রেনে করে ফেরে তাদের পক্ষে দুর্বিসহ অবস্থা হয়। এই ব্যাপারে পুলিশি প্রশাসন এবং এস. ডি. ও. থেকে সমস্ত জায়গায় বলা হয়েছে কোনও ব্যবস্থা আজ পর্যন্ত নেওয়া হল না। এই ব্যাপারে আমি মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সাধন চট্টোপাধ্যায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি অত্যন্ত উদ্বেগজনক ঘটনা মাননীয় উচ্চশিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত দুদিন ধরে বিভিন্ন সংবাদপত্রে প্রকাশিত হয়েছে যে কলিকাতা বিশ্ববিদ্যালয়ের উপাচার্য বিশ্ববিদ্যালয় বন্ধের হুমকি দিচ্ছেন। এমন কি এই ব্যাপারে রাজ্যপাল তথা আচার্যের নামও ব্যবহার করেছেন। এর ফলে শিক্ষক, ছাত্র এবং অভিভাবকদের মধ্যে উদ্বেগ এবং আতঙ্কের সৃষ্টি হয়েছে। সিন্ডিকেট, সিনেট এবং ফ্যাকালটি নির্বাচন সামনে, এই সময়ে এই ধরনের ঘটনা এবং হুমকি দেওয়া উদ্দেশ্যমূলক। আমি আপনার মাধ্যমে উচ্চশিক্ষা মন্ত্রীকে অনুরোধ করব যে তিনি এই বিষয়ে বিবৃতি দিন এবং প্রকৃত অবস্থা যেটা সেটা মানুষকে জানান এই সভার মাধ্যমে।

**মিঃ স্পিকার :** মিঃ চট্টোপাধ্যায়, আমি যেটা অ্যাডমিট করেছি এবং মন্ত্রী যার উপরে স্টেটমেন্ট দেবেন কথা হয়েছে তার উপরে কিছু বলা যায় না।

**শ্রী কাশীনাথ মিশ্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে রাজ্যের বিদ্যুৎ দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এই বিদ্যুৎ বাজেটের দিন বিদ্যুতের অভাবের কথা আমরা যখন বলেছিলাম তখন তিনি অগ্রাহ্য করেছিলেন এবং বলেছিলেন যে বিদ্যুতের যে অবস্থা কোলাঘাট বিদ্যুৎকেন্দ্র এবং ব্যান্ডেল বিদ্যুৎকেন্দ্র যে বিপর্যস্ত হচ্ছে তার পরিপ্রেক্ষিতে দক্ষিণবঙ্গ এবং উত্তর বঙ্গে প্রায় ২২ ঘন্টা বিদ্যুৎ বন্ধ থাকছে। বলতে গেলে গোটা রাজ্যেই বিদ্যুৎ বিভ্রাট চলছে এবং এই বিদ্যুতের অভাব ক্রমশই বাড়ছে। মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ রাখছি তিনি অবিলম্বে যাতে এই ব্যাপারে একটা স্টেটমেন্ট দেন। কারণ এই বিদ্যুতের অভাবে এক ভয়াবহ অবস্থার সৃষ্টি হয়েছে, হাসপাতাল এবং জল সরবরাহ প্রায় বন্ধ হয়ে যাচ্ছে। এই ব্যাপারে অবিলম্বে ব্যবস্থা গ্রহণ করুন।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন যে কলিকাতা বিশ্ববিদ্যালয়ের বর্তমান পরিস্থিতিতে যে অবনতি ঘটেছে, সেখানে এইরকম একটা উদ্বেগ এবং অচলাবস্থার সৃষ্টি হয়েছে যার নিরসনের জন্য রাজ্য সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এই কথা বলতে বাধা নেই যে পশ্চিমবঙ্গের মানুষের অভিজ্ঞতা যে বামফ্রন্ট সরকার কারণে অকারণে কর্মচারিদের দিয়ে, ছাত্রদের দিয়ে এবং শিক্ষকদের দিয়ে একটা অচলাবস্থা জিইয়ে রাখতে চাইছেন। সিনেটে যেহেতু ভি. সি. মেজরিটিতে নির্বাচিত হয়েছেন এবং যেহেতু বামফ্রন্টের মনোনীত প্রার্থী নয় সেইজন্য তার বিরুদ্ধে মোটিভেটেড ওয়েতে নিরবিচ্ছিন্ন ভাবে নন-কো-অপারেশন করে যাচ্ছেন। একটা উদ্দেশ্য প্রণোদিতভাবে একটা অচলাবস্থার বিশ্ববিদ্যালয়ে সৃষ্টি করা হচ্ছে। বারে বারে এই কথা সিনেটে জানানো সত্ত্বেও কোনও ব্যবস্থা নেওয়া হচ্ছে

না। অন্যান্য মহল থেকে প্রশ্ন এসেছে এই যে সিনেট, সিন্ডিকেটে আসন্ন নির্বাচন বামফ্র সরকার সেই নির্বাচনকে ফেস করতে চায় না। এই ফেস না করার জন্যই কি তারা এইভা সর্বোপরি অচলাবস্থার সৃষ্টি করছেন। আজকে তারা ভাইস-চান্সেলারকে দিয়ে অনির্দিষ্টকালে জন্য বিশ্ববিদ্যালয়কে বন্ধ করে দেওয়ার মতো পরিকল্পনায় তারা নিয়ে যাচ্ছে। এই সব প্র আজকে দেখা দিয়েছে। আমি তাই বলছি আজকে শিক্ষার স্বার্থে এই অচলাবস্থাকে দূর ক নির্বাচন করার জন্য রাজ্য সরকার কার্যকর ব্যবস্থা নিন।

**শ্রী অমলেন্দ্র রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুতর সংবাদ আমরা পেয়ে সেটা হচ্ছে পাঞ্জাবে ৫ জনের একটি পন্থ কমিটি খালিস্তান গঠন করেছেন এবং তাঁ বলেছেন যে তাঁরা শীঘ্রই একটি 'সমান্তরাল সরকার' প্রকাশ করবেন। অধ্যক্ষ মহাশয়, এ অত্যন্ত গুরুতর সংবাদ। আমার মনে পড়ে মহাত্মা গান্ধী যখন মারা গেলেন, তখন জাতি উদ্দেশ্যে পন্ডিতজী যে বেতার ভাষণ দিয়েছিলেন তাতে বলেছিলেন বুড়ো কি কান্ড ক ফেললে। আমারও মনে হচ্ছে এই যে খালিস্তান গঠনের কথা ঘোষণা করা হয়েছে—স্বর্ণমন্দিরে ভেতর থেকে—যাকে আশ্রয় করে তারা এই ধরনের কাজ করছে, যদিও এটা করা যায় ন তাই বলছি There is a method in this madness যাই হোক না কেন, মাননী অধ্যক্ষ মহাশয়, আমাদের পাঞ্জাবের উপর পূর্ণ আস্থা এবং বিশ্বাস রয়েছে, শিখদের উপর পূ আস্থা ও বিশ্বাস রয়েছে, এই শিখরা দেশের স্বাধীনতার জন্য এমন কোনও মূল্য নেই য তাঁরা স্বীকার করেননি। আমাদের মহাকবি রবীন্দ্রনাথ যখন জাতীয় সঙ্গীত রচনা করেছে তখন তার প্রথমেই পাঞ্জাবকে তিনি নিয়েছেন। সেইজন্য আমাদের পূর্ণ বিশ্বাস আছে এ পাঞ্জাবের প্রতি। বিপথগামী কিছু কিছু মানুষ পাঞ্জাবকে বিচ্ছিন্ন করবার চেষ্টা করছে সেট সম্ভব হবে না, এই বিষয়ে কোনও সন্দেহ নেই। স্যার, আজকে এই যে আওয়াজ উঠেছে এর একটা বিহিত করতে হবে। তাই আমি আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী ও স্বরাষ্ট্রমন্ত্রীর কাছে আবেদন রাখছি, এবং ইতিপূর্বেও আমরা দেখেছি যখন এই কলকাতা শহরে এবং আমাদের এই রাজ্যের কিছু কিছু জায়গায় নিরীহ শিখ ভাইবোনদের উপর নির্বিচারে অত্যাচার আক্রমণ চালিয়েছে—তখন আমাদেরকে সতর্ক থাকতে হবে, সজাগ থাকতে হবে অতন্দ্র প্রহরার দরকার হবে। তাই আবার বলছি আমাদের এই রাজ্যে শিখ বাঙালি এবং অন্যান্য রাজ্যের মানুষ বাস করছে এবং তারা সকলেই আজকে শান্তিতে বাস করছে—তাই এই আবহাওয়া যাতে কলুষিত না হয় সেটা দেখার জন্য আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী এবং স্বরাষ্ট্রমন্ত্রীর কাছে আবেদন রাখছি।

**মিঃ স্পিকার :** অনিল বাবু আপনার আজকে সেপারেট প্রিভিলেজ মোশন দেবার কথা ছিল সেটা আপনি দেননি, সেই জন্য ওটা আউট অব অর্ডার হয়ে গিয়েছে, তাই ওটা রিজেক্ট করছি। আমরা আবার মিলিত হব ৪টের সময়।

**(After Adjournment)**

[4-00—4-10 P.M.]

**শ্রী আব্দুল মান্নান :** স্যার, জাতীয় শিক্ষা নীতির উপর ১৮৫ মোশনে যে প্রস্তাব শ্রী অমিয় ব্যানার্জি এনেছেন যার উপর আলোচনা ৬ তারিখে হবে সে বিষয়ে আমি কিছু বলতে

চাই। সদস্যরা অনেকে সেন্ট্রাল গভর্নমেন্ট যেটা বের করেছেন চ্যালেঞ্জ অব এডুকেশন সেটা জানেন না। এর একটা বাংলা অনুবাদ রাজ্য সরকার ছাপিয়ে বের করেছেন। আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব তার একটা বাংলা কপি তিনি যেন সদস্যদের মধ্যে বিতরণ করেন।

**মিঃ স্পিকার ঃ** বিনয়বাবু, চ্যালেঞ্জ অব এডুকেশন যেটা সেন্ট্রাল গভর্নমেন্ট বের করেছেন তার একটা বাংলা কপি সদস্যদের দেবার ব্যবস্থা করবেন।

## Legislation

**Mr. Speaker :** One hour's time was allotted for each bill. The two bills will be taken up together. So, there will be only two hour's time for the bills.

### The Industrial Disputes (West Bengal Amendment) Bill, 1986.

**Shri Santi Ranjan Ghatak :** Sir, I beg to introduce the Industrial Disputes (West Bengal Amendment) Bill, 1986.

(Secretary then read the Title of the Bill)

**Shri Santi Ranjan Ghatak :** Sir, I beg to move that the Industrial Disputes (West Bengal Amendment) Bill, 1986, be taken into consideration.

### The Industrial Disputes (West Bengal Second Amendment) Bill, 1986.

**Shri Santi Ranjan Ghatak :** Sir, I beg to introduce the Industrial Disputes (West Bengal Second Amendment) Bill, 1986.

(Secretary then read the Title of the Bill)

**Shri Santi Ranjan Ghatak :** Sir, I beg to move that the Industrial Disputes (West Bengal Second Amendment) Bill, 1986, be taken into consideration.

**Mr. Speaker :** So, both the Bills are taken into consideration. Both the Bills will be discussed together.

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** স্যার, একটা কথা বলতে চাই যে সেকেন্ড অ্যামেন্ডমেন্ট বিলের আগে ওয়েস্ট বেঙ্গল ৮৪, ৮১ যে অ্যামেন্ডমেন্ট হয়েছিল সেটা প্রেসিডেন্টের স্যাংশনের জন্য গিয়েছিল। প্রেসিডেন্ট একটা ডাইরেক্টিভ পাঠিয়ে বলেছিলেন যে যেহেতু সেন্ট্রাল গভর্নমেন্ট তার কতকগুলি প্রভিশনই ইনকরর্পোরেট করছেন সেহেতু এটা রিভাইজ করা হোক। এটা আমাদের কাছে অনেক দেরিতে এসেছে এবং বিধানসভার শর্ট সেশন থাকার জন্য আমরা এটা তখন প্রেস করতে পারিনি। আবার পরে স্ক্রুটিনি করতে গিয়ে দেখলাম অনেক জিনিস বাদ পড়েছে। আমরা সেগুলি পরে ইনকর্পোরেট করে লেজিসলেটিভ ডিপার্টমেন্টের পরামর্শ

অনুযায়ী এই নতুন বিলটা এনেছি। আগের যে বিলটা আছে সেই বিলটাতে আমরা কতকগু নতুন প্রভিসন অ্যাড করেছি। এই বিলে কতকগুলি নতুন প্রভিসন আছে এবং ওটাতে কতকগুলি নতুন প্রভিসন আছে। আমি আশা করব মাননীয় সদস্যরা এক বাক্যে ঐই বি দুটি সমর্থন করবেন।

**মিঃ স্পিকার :** নাউ আই কল আপন শ্রী কাশীনাথ মিশ্র।

**শ্রী শচীন সেন :** কাশীবাবু, আপনি এটাতেও বলবেন? আপনি কি শ্রম উপদেষ্টা হ গেলেন?

**মিঃ স্পিকার :** জানেন তো ইংরাজিতে এ ব্যাপারে একটা প্রোভার্বস আছে, কি ওনার বেলায় আমি যেটা বলব সেটা হল জ্যাক অব অল ট্রেডস মাস্টার অব সাম, মাস্টা অব নান নয়। কাশীবাবু এবার বলুন।

**শ্রী কাশীনাথ মিশ্র :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, শ্রম দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় ে ইন্ডাস্ট্রিয়াল ডিসপ্যুটস (ওয়েস্ট বেঙ্গল অ্যামেন্ডমেন্ট) বিল, ১৯৮১ এবং দি ইন্ডাস্ট্রিয়া ডিসপ্যুটস (ওয়েস্ট বেঙ্গল অ্যামেন্ডমেন্ট) বিল, ১৯৮৪, নিয়ে এসেছেন এবং সেভেন্থ শিডিউলে কেন্দ্রীয় সরকার অন্যান্য রাজ্য সহ পশ্চিমবঙ্গে দু'বার এটাকে পাঠিয়েছিলেন এবং কিছু কিছ সেখানে ফাঁক থাকার জন্য সেগুলি পুনরায় পাঠানো হয়েছে এবং যেটা ছয় সপ্তাহের মধ্যে বিধানসভায় তোলা উচিত সেটা সেই সময়ে বিধানসভা না থাকার জন্য তোলা সম্ভব হয়নি, যারজন্য মন্ত্রী মহাশয় এখন এই দুটি বিল নিয়ে এসেছেন। তাঁর বক্তব্যের মধ্যে আমরা দেখতে পাই শিল্প বিরোধ (পশ্চিমবঙ্গ সংশোধন) বিল যেটা নিয়ে এসেছেন সেখানে মূল আইনের ১৫ ধারার স্থলে নিম্নলিখিত ধারাগুলি প্রতিস্থাপিত হইবে বলেছেন—১৫(১) যে ক্ষেত্রে কোনও শিল্প বিরোধ ন্যায় নির্ণয়ের জন্য কোনও জাতীয় ট্রাইব্যুনালের নিকট প্রেরিত হইয়াছে সেক্ষেত্রে ঐ জাতীয় ট্রাইব্যুনাল দ্রুততার সহিত উহার কার্য চালাইবেন এবং উক্ত শিল্প বিরোধ প্রেরণের আদেশে বিনির্দিষ্ট সময় সীমা অথবা ১০ ধারার (২ক) উপধারার দ্বিতীয় অনুবিধি অনুযায়ী প্রসারিত অতিরিক্ত সময় সীমার ভিতর, যথাযোগ্য সরকারের নিকট উহার বিনির্ণয় পেশ করিবেন। এই সংশোধন এখানে নিয়ে এসেছেন। শিল্প বিরোধ ১০ ধারার ১ উপধারা অনুযায়ী যেখানে কোনও শ্রম আদালত বা ট্রাইব্যুনালের নিকট প্রেরিত হইয়াছে সেই ক্ষেত্রে ঐ শ্রম আদালত বা ট্রাইব্যুনাল বিবৃতি নথিভুক্ত করিবার ও সাক্ষ্য গ্রহণ করিবার পর দৈনন্দিন শুনানির ব্যবস্থা গ্রহণ করিবেন। তারপর তার উদ্দেশ্য এবং হেতুতে তিনি বলছেন ১৯৪৭ সালের আইনের আমাদের বিধানসভাতে ১৯৮০ সালে এবং তারপর ১৯৮৪ সালে সংশোধন হয়েছিল। তারই পরিপ্রেক্ষিতে বর্তমানে পশ্চিমবঙ্গে শিল্প বিরোধের ক্ষেত্রে ভয়ানক অবস্থা দাঁড়িয়েছে তাতে এই ত্রুটিবিচ্যুতির জন্য আইনে একটা ব্যবস্থা থাকা প্রয়োজন মাননীয় মন্ত্রী মহাশয় তাঁর বাজেট ভাষণে বলেছেন যে শিল্প বিরোধ (পশ্চিমবঙ্গ সংশোধন বিধেয়ক, ১৯৮১ এবং শিল্প বিরোধ পশ্চিমবঙ্গ (সংশোধন) বিধেয়ক, ১৯৮৪ রাষ্ট্রপতি সম্মতির জন্য পাঠানো হয়েছিল এবং ভারতীয় সংবিধানের ২০০ অনুচ্ছেদের সহিত পঠি ২০১ অনুচ্ছেদ অনুযায়ী বিল দুটির অন্তর্ভুক্ত কিছু কিছু পুনর্বিবেচনা করে দেখার জন্য বিধানসভায় ফেরত এসেছে।

[4-10—4-20 P.M.]

এবং সেই পরিপ্রেক্ষিতে এখানে আলোচনা করবার জন্য এটি দেওয়া হয়েছে। শিল্প বিরোধ পশ্চিমবঙ্গ দ্বিতীয় সংশোধন বিষয়েও একই ব্যাপার। স্যার, এখানে বলা হয়েছে ৪ নং-এ মূল আইনের ১০ ধারায়, (১ক) উপধারার পর নিম্নলিখিত উপধারা সন্নিবেশিত হইবে—"(১খ), (ক) এই আইনের অন্যত্র যাহা কিছু আছে তৎসত্ত্বেও, যে ক্ষেত্রে কোনও একক শ্রমিক সম্পর্কিত কোনও শিল্প বিরোধের আপোস কার্যবাহে ওই বিরোধ উত্থাপনের তারিখ হইতে ৬০ দিন সময়সীমার মধ্যে কোনও মিমাংসায় উপনীত হওয়া না যায়, সেক্ষেত্রে বিবাদ উত্থাপনকারি পক্ষ উক্ত আপোস কার্যবাহ মুলতুবি থাকা সম্পর্কে একটি সার্টিফিকেটের জন্য যেরূপ বিহিত হইতে পারে সেরূপ প্রণালীতে ও সেরূপ ফর্মে আপোস আধিকারিকের নিকট আবেদন করিতে পারিবেন।" অর্থাৎ আপিল করতে হবে। কিন্তু আমরা দেখেছি এই সমস্ত পদ্ধতির মাধ্যমে বিলম্ব হবার প্রচেষ্টা দেখা যায় এবং সেইজন্যই শিল্প বিরোধগুলির মীমাংসা হয় না। আমাদের এই "লেবার ইন ওয়েস্ট বেঙ্গল" বইতে মন্ত্রী মহাশয় ইন্ডাষ্ট্রিয়াল ডিসপ্যুট সম্বন্ধে বলেছেন, During the year 1984, the State conciliation machinery handled 9,889 Industrial Disputes including those involving strikes, lock-outs and closures out of which 5,158 disputes raised during the year and 4,731 disputes were brought forward from the previous year. টেবিল নাম্বার ওয়ানে যেটা দিয়েছেন তাতে দেখছি ১৯৮৪ সালে ডিসপ্যুটস্ ডিসপোজড্ অব ইন দি ইয়ার আন্ডার রিভিউ ৫৭.৬০ পারসেন্ট। এখানে আপনি আরও কয়েক বছরের যে হিসাব দিয়েছেন তাতে দেখছি, নাম্বার অব ডিসপ্যুটস্ অব ফরওয়ার্ড ফ্রম দি প্রিভিয়াস ইয়ার ৩৯৮৮, নাম্বার অব ডিসপ্যুটস্ রেইজড্ ডিউরিং দি ইয়ার ৬৫৫২, টোটাল নাম্বার অব ডিসপ্যুটস্ হ্যানডেল্ড ডিউরিং দি ইয়ার ১০,৫৪০, নাম্বার অব ডিসপ্যুটস্ ডিসপোজড্ অব ডিউরিং দি ইয়ার ৭১৯০ পারসেন্টেজ অব ডিসপোজাল অব টোটাল ডিসপ্যুটস্ হ্যানডেল্ড ৬৮.২২ পারসেন্ট—এটা হল ১৯৭৫ সালের হিসেব। ১৯৭৬ সালের ডিসপোজাল হচ্ছে ৬৬.৫৩ পারসেন্ট, ১৯৭৭ সালে ৫৬.৯২ পারসেন্ট। ১৯৮২ এবং ১৯৮৩ সালে ৫২৭৮ এবং ৫১৯০ ডিসপোজড্ হয়েছিল। ১৯৮৪ সালে দেখেছি কিছুটা ডেভেলপ করেছে। তবে এসব সত্ত্বেও দেখছি শ্রমিকদের মধ্যে কিন্তু অসন্তোষ রয়েছে এই ইন্ডাষ্ট্রিয়াল ডিসপ্যুটের ব্যাপারে। ১৯৮৪ সালে "লেবার ইন ওয়েস্ট বেঙ্গল" এর টেবেল টু-তে বলেছেন, Table II Presents the method of disposal of industrial disputes. It would appear from the table that the conciliation machinery settled 21.96 per cent of cases during 1984 against 20.72 per cent in the previous year. Reports under Section 12(4) of the Industrial Disputes Act were submitted to the Government in 415(7.29 Per cent) cases in 1984 against 502 cases during the previous year.

The number of cases disposed of under Section 12(4) of the Industrial Disputes Act was the lowest during 1984 in comparison with previous 9 years as shown in the table. এই টেবিলের মধ্যে ব্যাখ্যা করা আছে। আপনি উপলব্ধি করেছেন বলে বর্তমান আইনের মধ্যে শ্রমিকদের সুরক্ষিত করার জন্য

প্রচেষ্টা করেছেন এবং যেসব ত্রুটিগুলি আছে, তাকে সরলিকরণ করার প্রচেষ্টা চালিয়েছেন। এবং এটা করার প্রয়োজনও আছে। আপনি এক একটি ফেজে যা আছে তাতে ফেজওয়াইজ ট্রাইব্যুনালে কেউ যদি যেতে চায়, এবং সেই ট্রাইব্যুনালে যেতে গেলে যে পথগুলি আছে তাতে কাজগুলি যাতে তাড়াতাড়ি হয়, শ্রমিকরা যাতে অসন্তুষ্ট না হয়, শ্রমিকরা যাতে তাড়াতাড়ি রিলিফ পায় সেই দিকে আপনি লক্ষ্য রাখবেন। টেবিল থ্রি-তে বলা হয়েছে, Table III shows the causewise distribution of disputes either settled through conciliation or disposed of through failure reports under Section 12(4) of the Industrial Disputes Act. It is generally observed that a good number of disputes relating to personnel and allied issues could not be resolved through conciliation efforts and as such these disputes accounted for 44.82 per cent of the total number of reports referred to the State Government under Section 12(4). Reports on the issue of retrenchment and wages and allowances accounted for 6.02 per cent and 4.82 per cent respectively. সেখানে যে রিপোর্ট দিয়েছে, ইন্ডাস্ট্রিয়াল ডিসপ্যুট অ্যাক্টের মধ্যে যে পথটা আছে শ্রমিকদের রক্ষা করার জন্য সেটা আপনি একটু দেখবেন। বিভিন্নভাবে আইন থাকা সত্ত্বেও শ্রমিকদের বহু বিভিন্নভাবে পেন্ডিং হয়ে থাকছে। Labour in West Bengal, 1985.(দেখছি) complaints on violation of Award, Settlement and provision of Chapter VA of Industrial Disputes Act, 1947. (সেখানে যা বলছে) Under the provisions of Industrial Disputes Act the workmen are entitled to get relief or benefits as awarded by Industrial Tribunals or Labour Courts or as decided by the Arbitrators to whom the disputes have been referred by the Government. এখানে বলছে সেই ডিসপিউট ঠিক করতে ওয়ার্কাররা এন্টাইটেল্ড হবে। ট্রাইব্যুনালগুলি সেগুলি যাতে ত্বরান্বিত হয়—ট্রাইব্যুনাল আরও প্রোগ্রেস করে তার ব্যবস্থা করতে হবে। তারপর কি বলছে

The Workmen are also entitled to get relief or benefits in terms of a settlement reached either through bipartite or tripartite negotiations. Under the provisions of Chapter VA of the Industrial Disputes Act the workmen are entitled to statutory dues arising out of lay-off, retrenchment of closure. In case the management does not pay statutory dues arising out of award, settlement lay-off, retrenchment or closure, such dues are recovered through certificate procedure.

[4-20—4-30 P.M.]

এবং সার্টিফিকেট দেবার যে প্রভিসন আছে সেখানে একটা টাইম লিমিট থাকে। কাজেই সেই টাইম লিমিটের মধ্যে দরখাস্ত না করতে পারলে ট্রাইব্যুনালের ক্ষতি হয় এবং সার্টিফিকেট পাবার ব্যাপারে সেখানে বিভিন্ন সময়ে নানা অসুবিধা হয়। এই ডিলের জন্যই আপনি আইনের মধ্যে সেটাকে নিয়ে এসেছেন এবং যাতে তরান্বিত হয় সেই চেষ্টা করেছেন। কিন্তু আমরা দেখছি বিভিন্ন ক্ষেত্রে বিভিন্ন ভাবে এই অসুবিধাগুলি হলে তখন কি হবে? তাতে বলছেন Procedure by the law and enforcement branches of the labour

সেখানে prosecution is also launched against the defaulting company. আপনার শ্রম দপ্তর এবং শ্রম কমিশনের সঙ্গে যুক্ত আছে এনফোর্সমেন্ট। শ্রম দপ্তরের একটি হিসাবে আমি দেখলাম শ্রম কমিশনারের দপ্তরে দুজন লোক আছে। এই শ্রম কমিশনারের দপ্তর এনফোর্সমেন্টের সঙ্গে যুক্ত। কিন্তু তা সত্ত্বেও শ্রমিকদের কল্যানার্থে বেসরকারি প্রতিষ্ঠান, এমনকি সরকারি প্রতিষ্ঠানের প্রভিডেন্ট ফান্ডের টাকা জমা পড়েনি। সেখানে প্রভিডেন্ট ফান্ডের ১৫০ কোটি টাকা বকেয়া পড়ে আছে। এটাকে আমরা ওয়েলফেয়ার অব দি ওয়ার্কমেন বলতে পারি। লেবার ক্লাস, লেবারদের কল্যাণার্থে এই টাকা জমা না পড়ায় খরচ করা যাচ্ছে না। রিটায়ার করলে, লক আউট হলে, যে কোনও ভাবে রিট্রেন্ড হলে বা অন্য জায়গায় চলে গেলে এই টাকা জমা না দেবার জন্য বেনিফিটের যে ব্যাপার আছে, সেটা হবে না। আমরা রিপোর্টে দেখতে পাচ্ছি ১৯৮৫ সালে কতকগুলি কেস বিভিন্ন ভাবে পেন্ডিং হয়ে পড়ে আছে Complaints of non-implementation of settlement : 104 new cases received during the year with backlog of 73 cases from previous years made a total of 117 cases. Out of these, 65 cases were disposed of leaving a balance of 112 cases pending at the end of the year. এগুলিকে certificate cases বলা যায় এবং certificate-এর সঙ্গে যুক্ত আছে Certificate cases u/s 33c(1) of the I.D. Act, 1947 (Act of 1947). Two certificate cases for recovery of sum of Rs. 51,791.00 were instituted before the appropriate authorities as per section 18 of the Industrial Disputes (West Bengal Amendment) Act, 1980. (W. B. Act L VII of 1980) during the year. 26 cases were pending at the beginning of the year. One case was disposed of with payment of Rs. 6,200 to the applicants leaving a balance of 27 cases pending at the end of the year. অতএব এখানে ডিসপোজ অব হচ্ছে না এবং সার্টিফিকেট কেস, তার সঙ্গে প্রসিকিউশন কেসের ব্যাপারে এখানে বলেছেন, Three cases were launched during the year for violation of the relevant provisions of the I.D. Act, 33 cases were pending for trial at the beginning of the year.

এই যে পেন্ডিং হচ্ছে, যেটার ট্রায়াল পর্যন্ত হয়নি সেখানে বিভিন্ন যে কমিটি আছে এবং সুপারভিসনের যে ব্যবস্থা আছে সেগুলি আরও বেশি করে কার্যকর করা দরকার। এই আইনের উদ্দেশ্য সম্পর্কে আপনি বলেছেন, এই আইনের মাধ্যমে শ্রমিকদের রক্ষা করার সুব্যবস্থা হচ্ছে। এই পরিপ্রেক্ষিতে আমি বলতে চাই, শ্রমিকদের স্বার্থ রক্ষার জন্য যে আইন তা প্রয়োগের ক্ষেত্রে বা কার্যকর করার ক্ষেত্রে দৃষ্টি দেওয়া দরকার কারণ এখনও পর্যন্ত এটা একটা অব্যবস্থার মধ্যে আছে। যে সমস্ত শ্রম বিরোধ আছে সেখানে ইন্ডাস্ট্রিয়াল ডিসপ্যুট অ্যাক্টের মাধ্যমে সেগুলিকে মীমাংসা করার ক্ষেত্রে বিভিন্ন ভাবে যে সমস্ত ত্রুটিবিচ্যুতি আছে এবং সেখানে দপ্তরের যে সমস্ত ত্রুটিবিচ্যুতি আছে সেদিকে দৃষ্টি দেওয়া দরকার। এক্ষেত্রে ট্রেড ইউনিয়নগুলি এই সমস্ত ডিসপ্যুট ম্যাটারগুলি নিষ্পত্তি করার ক্ষেত্রে তাড়াতাড়ি যাতে প্রোগ্রেস হয় সে ব্যাপারে তারা সাহায্য ও সহযোগিতা করতে পারেন। কেন্দ্রীয় সরকারও এই আইনের সাথে যুক্ত আছেন, রাজ্য সরকারও তার সাথে যুক্ত। সংবিধানের সেভেন্থ শিডিউলের মধ্যে এটা আছে। আমরা আশা করব এ ক্ষেত্রে কাজ যাতে তরান্বিত হয় এবং ত্রুটিবিচ্যুতিগুলি

যাতে দূর হয় সেটা মন্ত্রী মহাশয় তাঁর অ্যাসেন্ট দেবার প্রাক্কালে সামান্য-যে সব সংশোধনের কথা বলেছিলেন মাননীয় মন্ত্রী মহাশয় সেগুলি নিয়ে এসেছেন। স্যার, আগামীকাল মে দিবস। এই দিনটি শ্রমিকদের স্বার্থে আমরা পালন করব। সুতরাং স্যার, আমি চাই, শ্রমিকদের স্বার্থে এই আইন আরও সুরক্ষিত হোক এবং এর মাধ্যমে শ্রমিকদের রক্ষা করা হোক। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নিরঞ্জন মুখার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, শ্রমমন্ত্রী মহাশয় আজ এই সভায় যে দুটি সংশোধনী বিল এনেছেন তা সমর্থন করে আমি কয়েকটি কথা বলতে চাই। স্যার, আমি খুশি যে আগামীকাল মে দিবস—একথাটা কাশীবাবু মনে রেখেছেন। স্যার, সারা পৃথিবীর শ্রমজীবী মানুষের কাছে এই মে দিবস একটি স্মরণীয় দিন। সেই স্মরণীয় দিনটির সামনে দাঁড়িয়ে আজ এখানে মাননীয় মন্ত্রী মহাশয় দুটি ছোট্ট সংশোধন বিল এনেছেন। আপনারা সকলেই জানেন, এর ফল সুদূরপ্রসারি।

[4-30—4-40 P.M.]

বিশেষ করে আমরা যারা সাধারণ ভাবে শ্রমিকদের সঙ্গে যুক্ত, ট্রেড ইউনিয়নের সঙ্গে যুক্ত, আমরা প্রতিদিন দেখছি যে এই শ্রমিক অন্দোলনের সামনে সবচেয়ে বড় বাধা যেটা সেটা হচ্ছে শ্রমিকদের শ্রমবিরোধ আইন এবং শ্রমবিরোধ আইনকে কেন্দ্র করে সরকারি প্রশাসনে যে ব্যবস্থা আছে, সরকার থেকে যে হস্তক্ষেপ আশা করি শ্রমিকের পক্ষে দাঁড়িয়ে সেটা আমরা পাইনা। সেদিক থেকে আজকে এটা ছোট্ট সংশোধনী হলেও এই সংশোধনী একটা দৃষ্টিভঙ্গির পরিচায়ক এবং এতে বামফ্রন্ট সরকার যে কাদের সরকার সেটা এই ছোট্ট সংশোধনীর মধ্যে দিয়ে তিনি তার প্রতিফলন ঘটিয়েছেন। সংশোধনীটা খুবই সামান্য। আমাদের এই যে ইন্ডাস্ট্রিয়াল ডিসপ্যুট, এটাতো বামফ্রন্ট সরকার করেনি, এটা কেন্দ্রীয় আইন। সেই অ্যাক্ট পশ্চিমবঙ্গ সহ বিভিন্ন রাজ্যে প্রয়োগ করা হয়। এটা কি ওরা জানতেন না? আমাদের এখানে হাজার হাজার মানুষ সেলসের সঙ্গে জড়িত। সেলস এবং মেডিক্যাল রিপ্রেজেন্টেটিভ, যারা ওয়ার্কমেন হিসাবে এতদিন স্বীকৃত ছিল না, এই ছোট্ট সংশোধনীর মধ্যে দিয়ে সেই হাজার হাজার সেলস রিপ্রেজেন্টেটিভ এই ইন্ডাস্ট্রিয়াল ডিসপ্যুটস্ অ্যাক্টের মধ্যে আনা হল। এটা কাশীবাবুরা আগে কেন করেননি? এটা দেরি হলেও আজকে এই হাজার হাজার মানুষ যারা সেলসের সঙ্গে যুক্ত, যারা কোনও আইনের আওতায় থাকতেন না, তাদের কাছে এটা একটা আশির্বাদ স্বরূপ এবং বিশেষ করে মে দিবসের আগে তাদের অন্তত একটা আইনের সাহায্য নিয়ে বাঁচবার এবং আইনের মধ্যে থাকবার যে অধিকার, সেই অধিকার প্রতিষ্ঠিত হল। স্যার, আগে কোনও ওয়ার্কার ডিসমিস হলে তার ব্যক্তিগত ভাবে রিলিফ পাওয়ার ব্যবস্থা ছিল না। সাসপেনশন হলে রিলিফ পেতেন, চার্জশিট হলে রিলিফ পেতেন, বা অন্য কিছুতে রিলিফ পেতেন, লে অব হলে তার একটা বেনিফিট আছে। কিন্তু ডিসমিস হলে বা কোর্টে নোটিফিকেশনের জন্য গেলে বা লেবার কোর্টে গেলে তার কোনও রিলিফ পাওয়ার ব্যবস্থা ছিল না। এই ছোট্ট সংশোধনীর মাধ্যমে তিনি সেই রিলিফের ব্যবস্থা করেছেন যেটা দীর্ঘদিন ধরে আমরা ফেস করে এসেছি। শ্রমিকদের যে মামলা সেই মামলা নিয়ে দিনের পর দিন হয়রানি হতে হয়। শ্রমিকরা দিনের পর দিন লেবার কোর্টে, কনসিলিয়েশনে, লেবার দপ্তরে ঘুরে ঘুরে শুকতলা ক্ষয় করতেন কিন্তু কোনও রিলিফ পেতেন না। এই সংশোধনীর

মাধ্যমে তিনি অন্তত কিছুটা রিলিফ পাবার গ্যারান্টি তৈরি করতে পেরেছেন। দ্বিতীয় সংশোধনী যেটাতে বলা হয়েছে যে রাষ্ট্রপতি এই বিলের ফাঁকফোঁকর দেখেছেন এবং তার জন্য তিনি ফেরত পাঠিয়েছেন, ব্যাপারটা কিন্তু তা নয়। রাষ্ট্রপতি বলেছেন, কেন্দ্রীয় আইন আছে, লেবার আইন আছে, বিভিন্ন রকম ইন্ডাস্ট্রিয়াল ডিসপ্যুট অ্যাক্ট আছে। পশ্চিমবাংলার যে শ্রমবিরোধ আইন, যে আইন আমরা বিধানসভা থেকে পাশ করেছিলাম, কেন্দ্রীয় আইনের সঙ্গে সঙ্গতি রেখে এই বিলটি করতে হবে। আমরা দেখছি যে সেই সঙ্গতি রাখতে গেলে অনেক ফাঁকফোঁকর যা থেকে গেছে সেগুলির সংশোধন করা দরকার। তিনি সঠিক ভাবেই এটা করেছেন। যেমন আমাকে যদি ডিসমিস করা হয়, ডিসমিস করা হলে আমরা ইন্ডাস্ট্রিয়াল ডিসপ্যুট অ্যাক্টের আওতার মধ্যে আসতে পারতাম, রিট্রেন্সমেন্ট হলে আসতে পারতাম। কিন্তু এমপ্লয়মেন্ট রিফিউজাল যদি মালিকরা করেন, সেই রিফিউজালে আমরা কিছু করতে পারি না। সেটা ডিসপ্যুট অ্যাক্টের মধ্যে আসে না। 'রিফিউজাল হল' এই কথাটা যোগ করে দিয়ে মালিকরা যে সব সুযোগ নেয়, শ্রমিকদের উপরে অত্যাচার এবং তাদের বঞ্চিত করবার যে সমস্ত সুযোগ নেয়, সেই সুয়োগটা তিনি এই ছোট্ট সংশোধনীর মধ্যে দিয়ে শ্রমিকদের পক্ষে এসে দাঁড়িয়েছেন যাতে মালিকরা সেই সুযোগ নিতে না পারে। আর একটা নতুন ষড়যন্ত্র যেটা আমরা দেখি, আগে প্রসিডিওর ছিল ইন্ডাস্ট্রিয়াল ডিসপ্যুট অ্যাক্টে কোনও ওয়ার্কার ছাঁটাই হলে বা কোনও শ্রমিক বিরোধ তৈরি হলে চার্টার অব ডিমান্ড থেকে বলুন, ছাঁটাই হলে, লে অফ অন্য কিছু হলে, কোনও বিরোধ হলে তাকে কনসিলেশনে যেতে হত। সেই কনসিলেশন দিনের পর দিন চলত। মালিকরা ইচ্ছে হল গেল, না ইচ্ছে হল গেল না—আমি এখানে কিছু কথা বলব এবং তারা সেখানে যদি না যায়, কনসিলেশন অফিসারের কোনও কথা শুনতে পারে, নাও শুনতে পারে এবং কনসিলেশন অফিসাররা অনেক সময়, আমলারা, তারা শ্রমিকের পক্ষে দাঁড়ান না। তারা মালিকের সঙ্গে কথাবার্তা বলে বিভিন্ন সময়ে গ্রাব করেন সমস্ত কথাবার্তা এবং যার ফলে বছরের পর বছর কনসিলেশন দপ্তরে শ্রমিকদের হয়রানি হতে হত। আজকে এই সংশোধনের মধ্যে দিয়ে যে শুধু ইউনিয়নের পক্ষে নয়, যদি কোনও শ্রমিক তার ব্যক্তিগত ব্যাপারও থাকে, তিনি কনসিলেশন অফিসারের কাছে সুনির্দিষ্ট তারিখ ঠিক করে দেন, দিন ধার্য করে দেওয়া হয়েছে, তিনি যদি দরখাস্ত করেন, অ্যাপ্লিকেশন করেন, তাহলে তাকে সেই কনসিলেশন অফিসার, তার কমপিটেন্ট অথারিটি থেকে তাকে সার্টিফিকেট দেবেন, সুনির্দিষ্ট তারিখের মধ্যে এবং তিনি সেই সার্টিফিকেট বলে সেই ভাবে নিয়ে তিনি কোর্টে যেতে পারবেন, লেবার কোর্টে যেতে পারবেন সরাসরি। আগে শ্রমিকদের সরাসরি লেবার কোর্টে যাবার অধিকার ছিল না। আইন ছিল না। এখন শ্রমিকদের কোর্টের কাছে লেবার কোর্ট বা ট্রাইব্যুনালের কাছে তার অন্যায় অবিচার লাঞ্ছনার বিরুদ্ধে আজকে কোনও অফিসার বা আমলাদের হাতথেকে মুক্তি পাবার জন্য তাকে সরাসরি কোর্টে বিচার প্রার্থী হওয়ার অধিকার এই সংশোধনের মধ্যে দিয়ে নির্দিষ্ট করে দেওয়া হয়েছে। তাই আমি বলছিলাম যে, আইনটা ছোট হলেও খুব সুদূর প্রসারি ফলাফল এবং অত্যন্ত গুরুত্বপূর্ণ অন্তত শ্রমিকদের জীবনে এবং শ্রমিক আন্দোলন যারা করেন আমরা এটা উপলব্ধি করি। তাছাড়া ধরুন, আমার আগে কোনও কারখানা বন্ধ হলে কোনও কারখানা ক্লোজার হলে, লক আউট হলে—ধরুন যদি ক্লোজার হয়ে যায় ২৫ এফ'তে কারখানা একেবারে বন্ধ হয়ে যায় এবং সেই কারখানা বন্ধ হলে, সেই কারখানাতে যারা কাজ করে তাদের পাওনা তাদের কমপেনসেশন,

সেই কমপেনসেশনের কোনও গ্যারান্টি ছিল না। একটা আইন আছে যে তাকে এই দিতে হবে। কিন্তু মালিক যদি না দেয়, সেই কমপেনসেশন পাওয়ার জন্য সেই শ্রমিক মরে গেলে তিন পুরুষ লেগে যেত সেই কমপেনসেশন আদায় করতে। তার জন্য কমপেনসেশন কোর্টে যেতে হত। আজকে এই সংশোধন করে এমন ব্যবস্থা হয়েছে, ধরুন তাকে যেতে হবে কোর্টের কাছে, সরকারের কাছে, মালিককে যেমন আবেদন করতে হবে, তার কারখানা ক্লোজারের নোটিশ দিতে হবে ২৫ এফ'তে সেই নোটিশ দিলে সরকার থেকে তার এমন কিছু গ্যারান্টির ব্যবস্থা করতে হবে যাতে শ্রমিকদের কমপেনসেশন থেকে বঞ্চিত করে যদি সেই কারখানা বন্ধ বা অনিবার্য কারণে বন্ধ বা কিছু ব্যবস্থা করতে হয় তাহলে তাকে গ্যারান্টি সৃষ্টি করতে হবে। দরকার হলে সরকার থেকে গ্যারান্টি দেবে সেই কারখানাকে খোলানোর জন্য এবং শ্রমিকদের ন্যায্য প্রাপ্য, গ্র্যাচুইটি বা অন্যান্য প্রাপ্য পাওয়ার জন্য তাদের গ্যারান্টি, এই সংশোধনের মধ্যে দিয়ে করা হয়েছে। একটা সাজেশন আমার আছে, যদিও আইনের মাধ্যমে কিছু ফাঁক বন্ধ হয়েছে কিন্তু আমি বলব, এটা যথেষ্ট নয়। আজকে পশ্চিমবাংলার শ্রমিকদের সামনে গুরুতর সংকট। মালিকরা অনেক কারখানা এমন এমন অবস্থা হচ্ছে, তারা কারখানা বন্ধ করে দিয়ে চলে যাচ্ছে। তারা নোটিশ দিচ্ছে না, কারখানা বন্ধ করে দেবার ফলে হাজার হাজার শ্রমিককে ফেলে মালিকরা পালিয়ে যাচ্ছে। সেই শ্রমিকদের কে দেখবে সরকার থেকে কোনও ব্যবস্থা টেক ওভার করা যাচ্ছে না। এই ভাবে সমস্ত কারখানার মালিকরা যে বন্ধ করে দিচ্ছে, সেখানে কি ব্যবস্থা করা যায়, এটা প্রতিরোধ করবার জন্য কি ব্যবস্থা করা যায়, এই সম্পর্কে কোনও নতুন কোনও কিছু চিন্তা ভাবনা আপনাদের করা উচিত—এবং আমি বলব সংশোধনী যা এসেছে, তাকে সাধুবাদ জানাব। এবং আপনি খুব সময়োপযোগী এই সংশোধনী দুটো আমাদের সামনে উত্থাপন করেছেন শ্রমিকদের বন্ধু হিসাবে। তার জন্য আমি আবার আপনাকে ধন্যবাদ জানাই।

[4-40–4-50 P.M.]

**শ্রী শিশির অধিকারি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় শ্রমমন্ত্রী মহাশয় দু'টি শিল্প বিরোধ সংশোধনী বিল এই হাউসে পেশ করেছেন। ইতিপূর্বে মাননীয় সদস্য কাশীনাথ মিশ্র মহাশয় সেই বিল দুটির সম্বন্ধে অনেক কথা বলেছেন, আমিও দু'একটি কথা বলতে চাই। আমরা দেখছি এই বিল দু'টি অত্যন্ত বিলম্বে আনা হয়েছে। অবশ্য মাননীয় মন্ত্রী মহাশয় বিলের উদ্দেশ্য এবং হেতুর মধ্যে কারণ দেখিয়েছেন। তথাপি আমরা আশা করেছিলাম এই দু'টি আরও আগেই আনা হবে। কারণ আমরা মনে করেছিলাম আমাদের শ্রম আইনের পরিবর্তন হওয়া দরকার। শ্রম আইনের মধ্যে যে ফাঁকফোঁকরগুলি রয়েছে সেগুলির সুযোগে আমরা দেখছি মালিকরা শ্রমিক শোষণ চালিয়ে যাচ্ছে। কেন্দ্রীয় শ্রম আইন এবং বিশ্ব পর্যায়ের শ্রম আইনের সঙ্গে সঙ্গতি রেখে রাজ্য শ্রম আইনের আমূল পরিবর্তন প্রয়োজন। ১৯৮০ সালে মাননীয় সদস্যগণ এই বিধানসভা থেকে যে বিলটিকে পাশ করিয়েছিলেন সেই বিলটি রাষ্ট্রপতির সম্মতি অনেক আগেই পেত যদি কেন্দ্রীয় শ্রম আইন এবং আন্তর্জাতিক শ্রম আইনের সঙ্গে সঙ্গতি রেখে তা করা হত। কিন্তু সে ভাবে ফাঁকফোঁকর বন্ধ না করার জন্যই রাষ্ট্রপতির সম্মতি পেতে দেরি হয়েছে। যেমন গঙ্গা যমুনা দিয়ে বহু স্রোত বয়ে গেছে তেমন ভারতবর্ষের সংবিধানেরও বহু পরিবর্তন ঘটেছে। সংবিধান সংশোধনের বেশিরভাগ

কারণই হচ্ছে শ্রম আইন সংশোধন। শ্রমিকদের স্বার্থ এবং অধিকারকে সুরক্ষিত করবার জন্য বার বার সংবিধান পরিবর্তন বা সংশোধন করতে হয়েছে। এই অবস্থার পরিপ্রেক্ষিতে মাননীয় শ্রমমন্ত্রী মহাশয় আজকে তাঁর সংশোধনী বিলের মধ্যে দিয়ে যেখানে ৬ মাসের জায়গায় ৭ দিন করতে চাইছেন এবং নির্ধারিত অর্থ দেওয়ার কথা বলছেন সেখানে এটা আরও সুস্পষ্টভাবে বলা উচিত ছিল বলে আমি মনে করি। যদি সুস্পষ্ট ভাবে বলা হত তাহলে অনেক ক্ষেত্রেই শ্রমিক অসন্তোষ দূর হত এবং বিষয়টা পরিষ্কার হত। আজকে আমরা দেখছি দিনের পর দিন শ্রমিক অসন্তোষ আমাদের দেশে উর্ধ্বমুখি, মোটেই নিম্নমুখি নয়। ক্রমাগত এর সংখ্যা বেড়েই চলেছে এবং বাড়ার মূল কারণই হচ্ছে আইনের ফাঁকফোকর। আমরা দেখতে পাচ্ছি শ্রম অসন্তোষ মীমাংসার জন্য এল. সি. থেকে আর. এল. সি.-তে যাচ্ছে এবং সেখান থেকে ট্রাইবুনালে যাচ্ছে। ফলে সময় এবং অর্থের অপচয় হচ্ছে। সর্বহারা শ্রমজীবী মানুষরা দুর্ভোগ ভোগ করছে। বেশিরভাগ ক্ষেত্রেই তাদের আর্থিক সামর্থ থাকে না এবং সেই সুযোগ নিয়ে এক শ্রেণীর অফিসাররা আমলাতান্ত্রিক কায়দায় মালিকদের শ্রমিক শোষণে সাহায্য করছে। এগুলি বন্ধ করার জন্য সুনির্দিষ্ট ব্যবস্থা থাকা প্রয়োজন। আমি মনে করি কেউ কোর্টে দরখাস্ত করলেই সঙ্গে সঙ্গে অ্যাকশন নিতে হবে, লং ডেট দেওয়া চলবে না, শর্ট ডেটের মধ্যে সমস্ত বিরোধ মিটমাটের ব্যবস্থা করতে হবে। মাননীয় মন্ত্রী মহাশয় নিশ্চয়ই জানেন যে টাইম দিলে ফল কিছুই হয় না, উল্টে শ্রম বিরোধ বেড়েই যায়। যেখানে দিনের পর দিন শ্রম বিরোধের সংখ্যা বেড়েই চলেছে, শিল্প ক্ষেত্রে একটা অনিশ্চয়তা সৃষ্টি হতে চলেছে সেখানে মাননীয় মন্ত্রী মহাশয়ের এই বিষয়টির উপর আরও গভীরভাবে দৃষ্টি দেওয়া প্রয়োজন। আন্তর্জাতিক শ্রম আইন এবং ভারত সরকারের কেন্দ্রীয় শ্রম আইন ক্রমাগত পরিবর্তিত হয়ে আজকে যে অবস্থায় এসে দাঁড়িয়েছে সে অবস্থার সঙ্গে সঙ্গতি রেখে রাজ্য শ্রম আইনের পরিবর্তন ঘটানো প্রয়োজন বলে আমি মনে করি। আমরা লক্ষ্য করছি এখানে বহু মাননীয় সদস্য বহু ঘটনার কথা উল্লেখ করছেন। ইতিপূর্বে ভূপেন শেঠ মহাশয় বনগাঁ'র 'যশোরের চিরুনি' শিল্পের কথা উল্লেখ করেছেন। দীর্ঘ দিন অতিক্রান্ত হয়ে গেল বনগাঁর 'যশোরের চিরুনি' কারখানাগুলি বন্ধ হয়ে আছে। ১৯৭৭ সালের আগে পর্যন্ত ওখানকার চিরুনি বিদেশে রপ্তানি করা হত। তার দ্বারা ফরেন মানি আনা হত। আজকে সেই শিল্প বন্ধ হয়ে রয়েছে শ্রমিক অসন্তোষের জন্য। সেখানে আজকে বনগাঁ বন্ধ হতে যাচ্ছে। এমন অবস্থার সৃষ্টি হয়েছে। আইনের ফাঁকফোঁকরের সুযোগ মালিকরা নিচ্ছে এবং শ্রম দপ্তরের অফিসাররা আমলাতান্ত্রিক কায়দায় মালিকদের শ্রমিক শোষণ করতে সাহায্য করছে। অনেকগুলি শিল্প ক্ষেত্রেই এই জিনিস চলছে। লবণ শিল্পের ক্ষেত্রেও অনুরূপ অবস্থার সৃষ্টি হয়েছে। এ বিষয়গুলির দিকে নজর দেবার জন্য আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি। আমরা দেখছি দুর্গাপুর আসানসোল শিল্পাঞ্চলের আসানসোলকে 'এ' জোন ধরা হচ্ছে, অথচ তারই ৩০ কিলো মিটার দূরের চিত্তরঞ্জনকে 'সি' জোন ধরা হচ্ছে। আজকে সেখানে মিনিমাম ওয়েজেস নিয়ে ট্রাবল নেই। আসানসোল, রানিগঞ্জ, চিত্তরঞ্জন আগে ছিল হাওড়া—এখন আসানসোলকে (এ) জোন করেছেন আর ডি জোন করেছেন চিত্তরঞ্জনকে। এইভাবে আপনি এ, বি, সি, ডি জোন করে পশ্চিমবাংলার বিভিন্ন শিল্প ক্ষেত্রকে ভাগ করেছেন। এই ভাগ করার ফলে লক্ষ্য করা যাচ্ছে শ্রমিকদের মধ্যে চরম অশান্তির সৃষ্টি হবে। এই শ্রমিক অশান্তি যাতে না হয় তারজন্য আইন সরলিকরণ করার দরকার আছে বলে আমি মনে করি। আজকে আপনি যে জিনিসটা আইনের মধ্যে এনেছেন,

তা আরও স্পষ্ট আকারে আনা উচিত ছিল। কিন্তু আপনি তা আনেননি। যদি আনতেন তাহলে শ্রমজীবী মানুষের স্বার্থ রক্ষা হত। শিল্প ক্ষেত্রে লকআউট ক্লোজার এইসব ক্ষেত্রে দেখছি সুনির্দিষ্ট আর্থিক সঙ্গতির কথা বলেছেন। কিন্তু এই আর্থিক সঙ্গতিটা আরও সুনির্দিষ্ট ভাবে আনা উচিত ছিল। পেনশন গ্র্যাচুইটি অ্যাক্ট যে আইনের মধ্যে আছে সেই আইনে যুক্ত করে আনা উচিত ছিল। আমি আগেই চিরুনি শিল্পের কথা এবং লবন শিল্পের কথা বলেছি। এছাড়া আরও ছোট বড় ফ্যাক্টরি আছে সেই সমস্ত ফ্যাক্টরির শ্রমজীবী মানুষের কথা চিন্তা করা উচিত ছিল। ১লা মে যেখানে আপনি বলছেন এক ঐতিহাসিক ঘোষণার মধ্য দিয়ে গ্রামে গঞ্জে যে সমস্ত শিল্প চলছে সেইসব শিল্পের শ্রমজীবী মানুষের এই আইনের ফলে স্বার্থ রক্ষিত হবে, তাদের জন্য অনেক ভাল কাজ হবে। কিন্তু আমার কথা হচ্ছে কেন্দ্রীয় সরকারের আইনের সঙ্গে সঙ্গতি রেখে আপনার এই আইন করা উচিত। আপনারা বলছেন একটি ফ্যাক্টরিতে একটি ইউনিয়ন থাকবে। কিন্তু রাষ্ট্রপতি বলেছেন একটি ফ্যাক্টরিতে বিভিন্ন ইউনিয়ন হতে পারে। ইট ইজ ডেমক্রেটিক সেটআপ। সুতরাং এর পরিবর্তন করে সংশোধনী আনা হচ্ছে। আমি চাই এর সংশোধনী হোক। বিভিন্ন ইউনিয়নগুলি গণতান্ত্রিক কায়দায় শ্রমজীবী মানুষের স্বার্থ রক্ষা করার জন্য এগিয়ে চলুক। এ. এল. সি. এবং আর. এল. সি.-র যে ডিসপ্যুট হচ্ছে তাতে আপনার দপ্তরের অফিসাররা দৃষ্টি দিচ্ছে না। সুতরাং এ ব্যাপারে আরও সতর্কতার সঙ্গে, আরও দৃঢ় পদক্ষেপে যদি আপনার দপ্তর অগ্রসর হয় তাহলে পশ্চিমবাংলার শ্রমজীবী মানুষের স্বার্থ রক্ষিত হবে, শ্রমজীবী মানুষের মুখে হাসি ফুটবে। এরজন্য সুনির্দিষ্ট প্রস্তাব আনার দরকার। লেবার ট্রাইব্যুনালে বহু মামলা ঝুলে থাকে। আমার বক্তব্য হচ্ছে, এত দেরি না করে, আরও সময় কমানো যায় কি না সে ব্যাপারে চিন্তাভাবনা করা দরকার। শ্রমজীবী মানুষের স্বার্থে আজকে নোটিশ দিলে মালিক পক্ষ নোটিশ এভয়েড করে। এ ব্যাপারে একটা সুনির্দিষ্ট প্রস্তাব থাকা দরকার। কোনও মালিক যদি শ্রমিক স্বার্থ বিরোধী কাজ করে তার বিরুদ্ধে শাস্তিমূলক ব্যবস্থা গ্রহণ করা দরকার। সুতরাং এইদিকে দৃষ্টি দেবার জন্য আমি অনুরোধ করছি। আজকে যে আইন এনেছেন সেই আইনের সঙ্গে আরও কিছু কিছু আইন আছে সেই আইনগুলি যদি যুক্ত করে আনতেন তাহলে অনেক ভাল কাজ হতে পারত। আজকে এ, বি, সি, ডি জোন না করে আইন সরলিকরণ করুন, শ্রমজীবী মানুষেরা যাতে সমান সুযোগ পায় সেটা দেখুন। আজকে যে সংশোধনী নিয়ে এসেছেন এটা আমরা চাই। আইনের এই সংশোধনী হোক। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি। জয় হিন্দ—

[4-50–5-00 P.M.]

**শ্রী অনিল মুখার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কিছুক্ষণ আগে বিরোধী দলের সদস্য বললেন যে আগে হওয়া উচিত ছিল ইত্যাদি কত কথা। ওনারা নিশ্চয়ই আগে করতে পারতেন। ১৯৪৭ সালে ভারত স্বাধীন হয়েছে এবং ইন্ডাস্ট্রিয়াল ডিসপ্যুট অ্যাক্ট ১৯৪৭ সালেই হয়েছে। কংগ্রেস আগে এখানে বহুদিন ছিলেন। শিল্প বিরোধ পশ্চিমবঙ্গে ছিল, লক আউট, রিট্রেন্ড, ক্লোজার সবই হয়েছে। আজকে যে অসুবিধাগুলি বিরোধী দলের বন্ধুরা বললেন এগুলি তাঁদের আমলেও হয়েছে, তাঁরা ইচ্ছা করলে আজকে যেসব অসুবিধার কথা বলছেন সেগুলি অনেক আগে করতে পারতেন। করেননি। যাই হোক মে ডে'র আগের দিনে কংগ্রেস যে মরা মরা বলতে বলতে রাম রাম বলে তো আমাদের আপত্তি নেই। তাঁরা যে

এটা বুঝতে পেরেছেন সেটাও খারাপের ভাল। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আমাদের মাননীয় মন্ত্রী মহাশয় দুটি বিল হাউসের কাছে উপস্থিত করেছেন। প্রথম বিল নম্বর ২০ অব ১৯৮৬ এবং বিল নং ২১ অব ১৯৮৬, এই দুটি বিলের ভিতর দুটিই অত্যন্ত গুরুত্বপূর্ণ এবং তিনি অত্যন্ত গুরুত্বপূর্ণ পদক্ষেপ শ্রমিকদের স্বার্থে গ্রহণ করেছেন। আমি আগে প্রথম বিলের আলোচনা করতে চাই। মাননীয় অধ্যক্ষ মহাশয় তিনি প্রথম বিলের মধ্যে দুটি গুরুত্বপূর্ণ বিষয় সংযোজন করেছেন, নতুন করে এনেছেন। একটা ঘটনা হল যে ইন্ডাস্ট্রিয়াল ডিসপ্যুট অ্যাক্টে যেখানে ওয়ার্ক ম্যান ডেফিনেশন আছে সংজ্ঞা আছে, শ্রমিকদের যে সংখ্যা আছে সেই সংখ্যাটা হচ্ছে, সেকশন ২(এ) "Workman means any person employed in any Industry to do normal, unskilled, skilled, technical, operational, clerical or supervisory work for hire or reward. এর পরে উনি আর একটা ডেফিনেশনের সঙ্গে ইনক্লুড করেছেন any work for the promotional sales অর্থাৎ পশ্চিমবঙ্গে বিরাট সংখ্যক, যারা সেলসের সঙ্গে যুক্ত হয়েছিল, এই শ্রমিকরা আইনের আওতার বাইরে ছিল, যারা শ্রমিকের সংজ্ঞার বাইরে ছিল, আজকে এই আইন সংশোধনের দ্বারা একটা বিরাট সংখ্যক শ্রমিককে এই আওতার ভিতর এনে শ্রমিকদের স্বার্থ রক্ষা করছে। এজন্য আমি নিন্দনীয় মন্ত্রী মহাশয়কে ধন্যবাদ দিচ্ছি। এই বিলে দ্বিতীয় পর্বে কি আছে? দ্বিতীয় পর্বে যেখানে শ্রমিকরা কোর্ট বা বিচারালয়ে ট্রাইব্যুনাল এবং জাতীয় যে ট্রাইব্যুনাল যাকে বলে লেবার কোর্ট ট্রাইব্যুনাল এবং ন্যাশনাল ট্রাইব্যুনাল দিচ্ছে, তাই প্রথমটি সম্পর্কেও তিনি একটি মারাত্মক বিধি সংযোজন করেছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে কোনও সরকারি কর্মচারী যখন সাসপেন্ডেড হয় যখন ডিপার্টমেন্টাল প্রসিডিংস ডিউরিং দি পিরিয়ড অব সাসপেনশন যখন চলে সে সময় আমরা দেখেছি তাকে একটা সাবসিস্টেন্স অ্যালাউয়েন্স দেওয়া হয় এবং এটা দেওয়া হয় যতদিন তাদের মামলাটার বিচার শেষ না হচ্ছে সে না খেতে পেয়ে মরবে না। সেই নীতির ভিতরে সরকারের এমন কি কো-অপারেটিভ ডিপার্টমেন্ট কো-অপারেটিভ ব্যাঙ্কে যাঁরা কাজ করেন এবং সর্বত্র এই ধরনের আইন আছে। কিন্তু শ্রমিক শিল্প আইনে যে শ্রমিক ডিসমিসড হল যে শ্রমিক রিটেনচ্‌ড হল দিনের পর দিন মামলা চলে শ্রমিকদের কনসিলিয়েশন অফিসারেরা শ্রমিকদের বাঁচাবার জন্য একটা কৌটো হাতে নিয়ে রাস্তায় রাস্তায় ঘোরে। যে শ্রমিকরা খেতে পেত না তাঁদের বাঁচাবার জন্য কংগ্রেস এতদিন পর্যন্ত চোখের জল ফেলেনি। সেই শ্রমিকরা কি করে খাবে, তাঁরা কি করে বাঁচবে—সেটা কংগ্রেস দীর্ঘ ৩৭-৪০ বছরে চিন্তা করেনি। কেন্দ্রের তো আইন আছে, এটা তো সেন্ট্রাল অ্যাক্ট। বিভিন্ন রাজ্য আন্ডার দি সেন্ট্রাল অ্যাক্ট তাঁদের স্টেট অ্যাক্ট এবং তার রুলসগুলি তৈরি করেন। স্বাভাবিকভাবে কেন্দ্র ইচ্ছা করলে সেন্ট্রাল অ্যাক্টটা অ্যামেন্ড করে এটা করতে পারতেন, কিন্তু করেননি। আমাদের মাননীয় মন্ত্রী এখানে যে সংশোধনী এনেছে, তাতে বলেছেন quantum of interim relief admissible, if any after hearing the parties এখানে দেখুন, ঐ আইনের সেকশন ১৫-কে নতুন করে ঢেলে সাজিয়েছেন, সাজিয়ে বলেছেন provided that the quantum of interim relief shall in the case of discharge, dismissal of retrenchment of a workman from service or termination of service of workman be equivalent to the subsistence allowance admissible under the West Bengal payment of

subsistence Allowance Act, 1969. এইজন্য আমি মাননীয় মন্ত্রীকে মে ডে-র প্রাক্কালে আমার আন্তরিক ধন্যবাদ জানাচ্ছি। আজকে এই ধরনের একটা সংশোধনী সংযোজিত করার ফলে শ্রমিক মানুষ—যাঁরা রিট্রেঞ্চড্ হবার পর দিনের পর দিন মামলা চলাকালীন না খেতে পেয়ে মারা যেতেন তাঁদের সেই অবস্থা থেকে রক্ষা করা হয়েছে। আজকে সাবসিস্টেন্স অ্যাক্টের মতো একটা প্রভিশন করে তাঁদের জন্য ইন্টেরিম রিলিফের ব্যবস্থা করে তাঁদের বাঁচাবার চেষ্টা তিনি করেছেন। তবে আমার মনে হয়, এক্ষেত্রে কোয়ান্টামটা বলে দেওয়া হলে ভাল হত, যেমন সাবসিস্টেন্স অ্যালাউন্স অ্যাক্টে বলা হয়েছে যে, সাবসিস্টেন্স অ্যালাউন্স মিনিমাম ৫০ পারসেন্ট হবে এবং তিন মাস হয়ে গেলে থ্রিফোর্থ অব দ্যাট পাবে। এখানে সেই সাবসিস্টেন্স অ্যাক্টের নিয়মটাই অ্যাপ্লিকেবল হবে। তবে এইভাবে না বলে ইন্টেরিম রিলিফ ফ্রম দি ফার্ম সাচ্ অ্যান্ড সাচ্ হবে—এই ভাবেও হতে পারত। এর ভেতর আইডেন্টিক্যাল ভাবে সাবসিস্টেন্স অ্যালাউন্স কত—সেটা না বলে প্রভিশনালি মেনশন করে এটা বলা যেতে পারত। যাইহোক, এটা এনে সাবসিস্টেন্স অ্যালাউন্স অ্যাক্টে যেভাবে অ্যালাউন্স দেওয়া হয় সেইভাবে দেওয়ার ব্যবস্থা করেছেন।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে দ্বিতীয় একটি বিল—বিল নাম্বার ২১ অব ১৯৮৬ যেটা এসেছে তাতে মন্ত্রী মহাশয় কতগুলো গুরুত্বপূর্ণ পদক্ষেপ গ্রহণ করেছেন। এই গুরুত্বপূর্ণ পদক্ষেপ হল—সেকশন টু। এখানে এতদিন ধরে তাঁরা যখন ডিসমিস বা রিট্রেঞ্চড হতেন সেই সময় তাঁরা কাজে গেলে কাজ দেওয়া হত না, তাঁদের এমপ্লয়মেন্ট রিফিউজ করা হত। এখন সেই জায়গায় ডিসমিস্, রিট্রেঞ্চ হবার পর রিফিউজাল অব এমপ্লয়মেন্ট যুক্ত করা হয়েছে, ইনক্লুড করা হয়েছে। এছাড়া আরও কতগুলো গুরুত্বপূর্ণ বিষয় আছে। এতে সেল্ফ রেফারেন্স করার ব্যবস্থা আছে। এখন একটি কেসের ক্ষেত্রে একটি ডেট করে কনসিলিয়েশন অফিসার সেটাকে ইন্ডিভিজুয়াল রেফারেন্স করে পাঠাতে পারবেন। এর মধ্যে গ্যারান্টি দেবার প্রভিশন রাখা হয়েছে। এর স্পেশ্যাল প্রভিশনে যে সমস্ত সংস্থাগুলি ক্লোজ ডাউন হয়ে যাবে সেই সমস্ত আন্ডারটেকিংগুলি রিস্টার্টিং করার ব্যবস্থা এতে করা হয়েছে। সুতরাং এই সমস্ত গুরুত্বপূর্ণ পদক্ষেপ নিয়ে মাননীয় মন্ত্রী যে বিল এনেছেন তাকে সমর্থন করে বক্তব্য শেষ করছি।

[5-00–5-10 P.M.]

**শ্রী মতীশ রায় :** মাননীয় স্পিকার স্যার, আমাদের মাননীয় শ্রমমন্ত্রী আজকে শিল্প বিরোধ আইনের যে সংশোধনী এনেছেন তাকে আমি সমর্থন করছি। এটার পেছনে একটা উদ্দেশ্য আছে। কংগ্রেস বন্ধুরা এই ব্যাপারে অনেক কথা বললেন এবং অনেক উপদেশ দেওয়ার চেষ্টা করলেন। কিন্তু তাঁরা বোধ হয় জানতেন না এই আইনটা আনার পেছনে বি ঘটনা আছে। আমাদের শ্রমমন্ত্রী রাজ্য স্তরে এবং বিভিন্ন কেন্দ্রীয় প্রতিষ্ঠানের সঙ্গে আলোচনা করে এবং তাদের প্রতিনিধিদের নিয়ে একটা কমিটি তৈরি করে দিয়েছিলেন এবং সেই কমিটির সুপারিশ অনুযায়ী আজকে এই বিধানসভায় এই রাজ্য সরকারের মন্ত্রিসভার পক্ষ থেকে এই বিলটি আনা হয়েছে। তাতে আই. এন. টি. ইউ. সি.- প্রতিনিধি ছিল এবং তাঁরা প্রতিটি স্তরে আমাদের সঙ্গে সহমত প্রকাশ করেছেন। আজকে আমাদের অভিজ্ঞতা হচ্ছে আইনের বেড়াজাল সৃষ্টি করে শ্রমিক [illegible] সীমাবদ্ধ আকারে যেটুকু অধিকার আছে

সেইটুকুও প্রয়োগ করতে দেওয়া হচ্ছে না। বিশেষত শ্রমিকদের সংজ্ঞা নিয়ে একটা বিরোধ যে কে শ্রমিক হবে এবং তাদের বেতন কাঠামো ঠিক করে দেওয়ার পরে তারা শ্রমিক থাকবে কি না। আমাদের এই সংশোধনীতে সেই সন্দেহটা অনেকটা দূর করার চেষ্টা করেছে। শ্রমিকদের সংজ্ঞার ক্ষেত্রে মাননীয় শ্রমমন্ত্রী সেই ব্যাখ্যা দিয়েছেন। আজকে কথা হচ্ছে ট্রাইব্যুনালে বিচার চলাকালীন কি অবস্থা। অতীতে আমাদের অভিজ্ঞতা হচ্ছে রেফারেন্স হতে পারে, মালিকরা বলতেন যে আইনে এই সব রেফারেন্স দেয়নি, সরকার তাঁর চিন্তা ভাবনা সঠিক ভাবে প্রয়োগ করেননি। এইভাবে বিভিন্ন আইনগত প্রশ্ন তুলে শ্রম আদালতে যে মামলাগুলি পাঠানো হত সরকারের তরফ থেকে সেইগুলিকে দীর্ঘায়িত করে দিতেন এবং পরবর্তীকালে এইগুলিকে হাইকোর্টে নিয়ে গিয়ে স্থগিতাদেশ নিয়ে আদালতের কাজকর্ম বন্ধ করে দেবার চেষ্টা করতেন। আমাদের অভিজ্ঞতা থেকে একটা নির্দিষ্ট সময় সীমার মধ্যে এটা আনার চেষ্টা করছি। এই রাজ্য সরকার এমন একটা ব্যবস্থা চালু করতে চাচ্ছেন যাতে গরিব শ্রমিকরা অল্প সময়ের মধ্যে সুবিচার পায়। যেটুকু গণতান্ত্রিক অধিকার আছে, যেটুকু আইনগত সুযোগ সুবিধা নির্দিষ্ট করা আছে সেটা যাতে তারা পুঙ্খানুপুঙ্খ ভাবে ব্যবহার করতে পারে তার জন্য এই সংশোধনীর প্রয়োজন। ১৫ নং ধারায় আমরা কোনও বৈপ্লবিক কথা বলিনি। আমরা শুধু বলেছি বর্তমানে শ্রমিকদের যে অচল অবস্থা বলেছে—কর্মচ্যুত হতে পারে—সেই জায়গায় আমরা বলেছি বিচার ব্যবস্থাটাকে তরান্বিত করতে হবে, আদালতকে বিশেষ কতকগুলি ক্ষমতা দিতে হবে। দেওয়ানি আদালতে যে আদালত রায় দেন সেই আদালতের রায়কে কার্যকর করার অধিকার শ্রম আদালত, আমাদের পূর্ববর্তী সংশোধনীতে রাজ্য সরকার এই ব্যবস্থা করেছিল। কিন্তু কংগ্রেস বন্ধুদের পক্ষ থেকে হাইকোর্টে গিয়ে সেই ব্যবস্থা যাতে আদালত কার্যকর না করতে পারে তার জন্য তার উপর তাঁরা নিষেধাজ্ঞা এনে বসে আছেন। আবার এই বিধানসভায় দাঁড়িয়ে তাঁরা বলছেন যে আইনটা আরও ভাল হলে ভাল হত। অথচ আমরা দেখছি দোকানে কর্মচারিদের জন্য এক বন্ধু বললেন যে নুন্যতম আইন আরও সম্প্রসারণ করা দরকার। পশ্চিমবাংলায় কয়েকটি দোকান কর্মচারিদের জন্য রাজ্য সরকার একটা নতুন আইনের সুযোগ নিয়ে একটা বেতন কাঠামো নির্ধারণ করে দিয়েছেন। হাইকোর্টে গিয়ে সেটাকে আবার আটকে দেওয়া হয়েছে। রাজ্য সরকারের আদেশ যাতে কার্যকর না হতে পারে সেই জন্য নিষেধাজ্ঞা জারি করানো হয়েছে। সেই জন্য আমি বলতে বাধ্য হচ্ছি তাঁরা যদি সত্যিকারের শ্রমিক এবং সাধারণ মানুষের কল্যাণের জন্য আগ্রহী হন তাহলে তাঁদের বাস্তব দৃষ্টিভঙ্গি নিয়ে দিল্লিকে বলতে হবে যে ভারতবর্ষের শ্রমজীবী মানুষের স্বার্থে ইন্ডাস্ট্রিয়াল ডিসপ্যুট অ্যাক্টের যে সীমাবদ্ধতা আছে সেই সীমাবদ্ধতা দূর করে দিতে হবে। সেই আইন আজকে যাতে সমাজের মধ্যে যাঁরা শ্রমজীবী মানুষ, সেই মানুষের স্বার্থে ব্যবহার করতে পারি, বিচার ব্যবস্থা যাতে সুরক্ষিত হয়, রায় যাতে কার্যকর করা যায়, তারজন্য ব্যবস্থা করতে হবে। রাজ্য সরকার তাঁর সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে দিয়ে কয়েকটি ধারাতে কিছু সংযোজন করার চেষ্টা করেছেন মাত্র। রাজ্যস্তরে আমাদের ক্ষমতা সীমাবদ্ধ। আমি এই সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে কিছু নতুন ধারা এবং উপধারা আনবার জন্য এখানে বলার চেষ্টা করছি। অতীত অভিজ্ঞতার মধ্যে দিয়ে আমরা দেখেছি কোনও কোনও শ্রমবিরোধ আদালতে পাঠানোর পর ১৪-১৫ বছর ধরে সেখানে পড়ে থাকে। সেই ক্ষেত্রে আমরা বলছি যাঁরা সেই শ্রমবিরোধের সাথে যুক্ত, শ্রমিকরা দায়ে পড়ে আদালতের কাছে যদি আবেদন করেন তাহলে তাঁরা সাময়িক

সাহায্য, অর্থাৎ ইন্টারিম রিলিফ পাবেন। সেই সাহায্যের হার কি হবে তা মাননীয় শ্রমমন্ত্রী মহাশয় নির্ধারণ করে দিয়েছেন। দ্বিতীয়ত, লেবার কমিশনারের অফিসে কনসিলিয়েশন পদ্ধতিতে যে ভাবে কাজ হয়, আমাদের অতীত অভিজ্ঞতা হচ্ছে যে, তাতে কাজটা ত্বরান্বিত ভাবে করা যায় না। সেজন্য আমাদের মাননীয় শ্রমমন্ত্রী একটা নির্দিষ্ট সময়সীমা স্থির করে দিয়েছেন এবং সেই সীমাবদ্ধ সময়সীমার মধ্যে যদি সেই বিরোধের কোনও সুস্পষ্ট মীমাংসা না হয়, তাহলে পরবর্তীকালে তা যাতে শ্রম আদালতে আসতে পারে তার একটা বিহিত প্রণালীর ব্যবস্থা তিনি করেছেন। অর্থাৎ পদ্ধতিগত দিকের বিষয়টিকে ব্যাপক ভাবে তিনি সরলিকরণের চেষ্টা করেছেন; এখানে কেড়ে নেওয়ার কোনও প্রশ্ন নেই। কারণ, আমরা মনে করি, বামফ্রন্ট সরকার শ্রমজীবী মানুষের স্বার্থকে রক্ষা করার জন্য যে প্রতিশ্রুতি দিয়েছেন, তাকে কার্যকর করার জন্য এটা একটা পদক্ষেপ এবং এটা যাতে আগামী দিনগুলিতে সুষ্ঠুভাবে কার্যকর করা যায় তারজন্য আমরা চেষ্টা করছি। আমাদের বিধানসভা থেকে আইনের যে সমস্ত সংশোধন হয়েছে সেগুলিতে রাষ্ট্রপতির অনুমোদন পাওয়ার পর হাইকোর্টে যে সমস্ত ধারাগুলির উপর নিষেধাজ্ঞা জারি হয়ে আছে, সেগুলির ব্যাপারে আমি মাননীয় শ্রমমন্ত্রী মহাশয়কে অনুরোধ করব যে, রাজ্য সরকারের পক্ষ থেকে সে ব্যাপারে যথাযথ উদ্যোগ গ্রহণের ব্যবস্থা যেন তিনি করেন। বিশেষ করে, হাইকোর্টের ঐ নিষেধাজ্ঞাগুলি যাতে প্রত্যাহৃত হয় তারজন্য উপযুক্ত ব্যবস্থা গ্রহণের জন্য রাজ্য সরকারের পক্ষ থেকে তিনি যেন উদ্যোগ গ্রহণ করেন। আমি এখানে আর একটি কথা বিশেষ ভাবে বলব যে, ট্রাইব্যুনালের রায়ের ফলে বিভিন্ন জেলায় সার্টিফিকেট অফিসগুলিতে আজকে শ্রমিকদের কোটি কোটি টাকা পাওনা হয়ে পড়ে আছে। ট্রাইব্যুনাল রায়ের ফলে যে টাকা শ্রমিকদের পাওনা হচ্ছে এবং ইমপ্লিমেন্টেশন সেকশনে যে সমস্ত সার্টিফিকেট কেসগুলো পাঠানো হচ্ছে, সেই টাকা আদায়ের কোনও সুবন্দোবস্ত আমরা করতে পারিনি, সেজন্য এ ব্যাপারে আমাদের নতুন করে চেষ্টা করতে হবে। তাই আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব, আমরা যেটা আলোচনা করছি, লেবার কোর্ট বা ন্যাশনাল ট্রাইব্যুনাল বিচারের ক্ষেত্রে যে রায় দেন, সেই রায় অনুসারে টাকা আদায় দেওয়া হয় না; আদালত বা শ্রম আদালতের বিষয়কে যাতে আমরা আরও প্রসারিত করতে পারি, বিচারকের হাতে সেখানে যাতে আরও ক্ষমতা দেওয়া যায়, সে ব্যাপারে আমাদের সচেষ্ট হতে হবে। আজকে ১৭(বি) ধারা যে ভাবে পরিচালিত হয়ে থাকে তাতে দেখা যাচ্ছে যে, মালিকরা হাইকোর্টে যাওয়ার পর শ্রমিকরা কিছু অর্থ সাহায্য পাচ্ছে। অর্থাৎ রায় স্থগিত থাকলেও আর্থিক দিক থেকে শ্রমিকদের সুযোগসুবিধা কিছু বেড়েছে। কেন্দ্রীয় সমস্ত বিভিন্ন ট্রেড ইউনিয়নের দাবির ফলে শ্রমিক আইনের যে ধারা ১৭(বি), তারফলে শ্রমিক শ্রেণীর কিছু উপকার হয়েছে। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব, রাজ্য সরকারের পক্ষ থেকে যে উদ্যোগ অতীতে নেওয়া হয়েছিল তা হাইকোর্টের নিষেধাজ্ঞার ফলে বেশি দূর এগিয়ে যেতে পারেনি, এটাকে যাতে একটা স্বাভাবিক জায়গায় নিয়ে যাওয়া যায় এবং শ্রমিক শ্রেণীর অধিকার রক্ষার দাবি যাতে সুরক্ষিত করতে পারি তারজন্য সচেষ্ট হওয়া প্রয়োজন। তিনি যে ভাবে আলোচনা করে সর্বদলীয় বক্তব্য শুনে এবং যে ভাবে আইনের সংশোধনী এখানে এনেছেন সেজন্য তাঁকে ধন্যবাদ জানাচ্ছি। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[5-10–5-20 P.M.]

**শ্রী শান্তিরঞ্জন ঘটক :** মাননীয় স্পিকার স্যার, মাননীয় সদস্যরা যে বিল দুটি আমি নেছি তাকে সমর্থন করেছেন বলে তাদের ধন্যবাদ জানাচ্ছি। আবার বিরোধী পক্ষের সদস্যরাও রাসরি বিরোধিতা করেননি সেইজন্য তাদের আন্তরিক ধন্যবাদ জানাচ্ছি। এখানে কাশীবাবু তগুলি কথা বলেছেন তারমধ্যে আমি যাচ্ছি না। তার কারণ বাজেট বক্তৃতার সময়ে তগুলি কথা আমি বলেছিলাম। লেবার ইন ওয়েস্ট বেঙ্গল বইটি পড়েছেন নিশ্চয়। কাশীবাবুর শকিল হচ্ছে তিনি বিরোধিতাও করতে পারছেন না আবার বলতেও পারছেন না যে সমর্থন রি। তাঁর যে বিরাট অসুবিধা হচ্ছে বুঝতে পারি। যাইহোক এখানে আপনারা কতগুলি ্যাডমিনিস্ট্রেটিভ প্রশ্ন তুলেছেন অ্যাডমিনিস্ট্রেশন ইত্যাদি ব্যাপারে। সেগুলো অন্য সময় আলোচনা রব, আমি এখানে কতগুলি আইনের সংশোধন এনেছি। আমি স্পেশিফিক্যালি সেই সম্পর্কে একটি কথা বলতে চাই। এখনও দেরি করার কারণ হচ্ছে এগুলো দিল্লিতে পড়েছিল নেকদিন, তারপরে যখন দিল্লি থেকে এল তখন দেখলাম এটাকে স্ক্রুটিনি করে যে এর মধ্যে ারও কতগুলি জিনিস রয়েছে যেটা এই সেপ্টেম্বরের শর্ট সেশনের মধ্যে করা যাবে না, রলে আরও ত্রুটি থেকে যাবে সেইজন্য নতুন করে বিল এনেছি। এইরকম অনেক বিল ল্লিতে পড়ে আছে। তারপরে লকআউট, ক্লোজার ইত্যাদির ব্যাপারে আমি আর কথা বাড়াতে ই না। কেন্দ্রীয় সরকার যদি তার পলিসিটা একটু কন্ট্রোল করেন এবং আইনটাইনগুলি যদি ই ভাবে তৈরি করেন তাহলে অনেকটা কমতে পারে। তাছাড়া মালিকদের যদি একটু চেক রেন তাহলে ভাল হয়। আমরা সেখানে যতটা সম্ভব সেগুলোকে চেক করার জন্য ব্যবস্থা রেছি। যশোরের চিরুনির ব্যাপারে বলে দিচ্ছি যে, ভূপেন বাবু বলার পর লেবার ডিপার্টমেন্ট জড উইথ দি ম্যাটার এবং তারা সেই দিক থেকে চেষ্টা করছেন। এখানে আমাদের এমন কানও আইন নেই যে মালিকদের ঘাড় ধরে বলা যায় যে এটা তোমাদের মানতে হবে। এই াইন নেই, এই হচ্ছে আমাদের মুশকিল। এখানে যে নতুন আইনটি এনেছি তাতে একজন াননীয় সদস্য একটি প্রশ্ন করেছেন, তাঁকে বুঝিয়ে দিচ্ছি খুব সাধারণ একটা জিনিস এতে রা হয়েছে তাতে প্রথম হচ্ছে এই বিলটি যখন প্রেস করলাম তাতে সেলসম্যান হিসাবে ারা নিযুক্ত তাদের এই বিলের মধ্যে নিয়ে এসেছি। তারা এতদিন এই বিলের আওতার াইরে ছিলেন। দ্বিতীয়ত এটা সকলেরই অভিজ্ঞতা দীর্ঘদিনের যে ট্রাইব্যুনাল চললে অথবা াইব্যুনাল চলাকালীন হাইকোর্ট ইত্যাদি হয়। কিন্তু যেহেতু সাসপেনশন পর্যন্ত হচ্ছে ওই াসপেনশন অ্যালাউন্স, আগেকার আইনে যেটা আছে তারপরে সে পাবে না, মালিকরা ডিসমিস করে দেয়। আমরা সেখানে এটাকে কভার করেছি। ডিসমিসাল বা সাসপেনশন যাই হাক না কেন যতদিন ট্রাইব্যুনাল চলছে সেই পিরিয়ড পর্যন্ত তাকে এই রিলিফ দিতে হবে তদিন পর্যন্ত না ফাইনাল ডিসিসন ইত্যাদি হয়। এই জন্য এটাকে আমরা কভার করেছি। তারপরে অন্য যে বিল এনেছি সেই বিলে বলেছি যে আমরা কতগুলি জিনিস সংশোধন করেছি। তার একটা হচ্ছে রিকুইজিশন অফ এমপ্লয়মেন্ট, এটাকে আমরা সংশোধন করেছি। এটাতেও দেখা যাচ্ছে যে কনসিলেশন আসে না। আমাদের দেশে এমন কোনও আইন নেই য মালিক পক্ষ যদি কনসিলেশনে না আসে, আমরা মিটিং ডাকলেও তাদের বাধ্য করতে পারি না। সুতরাং সেখানে কতগুলি প্রসিডিওর ঠিক করেছি যে, কনসিলেশনে না এলে কনসিলেশন অফিসার একটা পিরিয়ডের মধ্যে বলে দেবেন যে অমুক পিরিয়ডের মধ্যে

কনসিলেশন আসেনি, হয়নি। তিনি একটা সার্টিফিকেট দিয়ে দেবেন। এটা অ্যাডমিনিস্ট্রেটিভ ব্যাপার এবং এটাকে ইজি করার জন্য চেষ্টা করছি। আগেকার নিয়ম হচ্ছে কনসিলেশন অফিসার রিপোর্ট দেবেন রাইটার্স বিল্ডিংসে, তারপরে সেটা ঘুরে ঘুরে আমাদের কাছে আসবে এবং তারপরে র‍্যাটিফিকেশন ইত্যাদি হবে। আমরা এটাকে আরও ইজি করতে চাইছি। সেইজন্য কতগুলি সময় ফিকসড্ করে দেওয়া হয়েছে এবং সেখানে সার্টিফিকেট পাওয়ার পরে party can apply straightway to the Labour Court or to the Labour Tribunal. যেতে পারে। লেবার কোর্ট বা লেবার ট্রাইব্যুনাল যেতে পারে তার একটা পিরিয়ড দিয়ে দেওয়া হয়েছে। এই কেস যাতে লেবার কোর্ট বা লেবার ট্রাইব্যুনালে পড়ে না থাকে তারজন্য একটা পিরিয়ড স্পেসিফাই করে দেওয়া হয়েছে যাতে সেখানকার ট্রাইব্যুনালের জন্য রেফারেন্স হয়। বেশিরভাগ ক্ষেত্রে মালিক পক্ষের উকিলরা তাদের স্টেটমেন্ট তৈরি করার সময়ে মালিক পক্ষের হয়ে সময়ের পর সময় নেয় অথবা এই আইনের দ্বারা নানা রকম ফাঁকড়া তারা তোলেন যার ফলে সেগুলো পড়ে থাকে। আমরা সেটা কভার করেছি। আরেকটি জিনিস আমরা কভার করেছি তা হচ্ছে ক্লোজার। এতে মালিকরা বলে পয়সা দেবে কিন্তু কিভাবে দেবে তার কিছু ঠিক নেই সেইজন্য আমরা একটা ব্যবস্থা করেছি যে একটা অ্যাডজুডিকেশন করে একটা জামিন জমানত রাখতে হবে মালিকপক্ষকে। যেভাবেই হোক স্টেট গভর্নমেন্টের কাছে একটা জামিন জামানত রাখতে হবে এবং তাতে বলে দিতে হবে যে দিস সিকিউরিটি ডিপোজিট। আমি এই টাকা থেকে শোধ করব এবং এটাই হচ্ছে ঘটনা। অ্যাকসিডেন্টে দিতে হলে সেটা বন্ধ হয়ে যাচ্ছে। ন্যাচারাল ক্যালামিটি হচ্ছে। অনেকগুলি কারখানা বন্ধ হয়েছে আমি দেখেছি সেইখানে ঐ প্রভিশন রাখতে পেরেছে। আর একটি সিরিয়াস ব্যাপার ক্লোজার পারমিশন হয়ত হল তারপরে হয়ত ওরা জানে যে ক্লোজার পারমিশন নর্মাল ওয়ার্কটাকে বন্ধ করে দিচ্ছে। যেখানে স্টেট গভর্নমেন্ট একটা ক্ষমতা হাতে নিয়েছে—একটা পার্টিকুলার কেস দেখে যদি মনে হয়, তাহলে সেখানে স্টেট গভর্নমেন্ট ডাইরেক্ট করবেন যাতে নরমালসি রাখা যায়। এই সবের জন্য কি কি করতে হবে, এটা করতে হবে—এটা করতে পারব না। তাছাড়া যেটা সিরিয়াস ব্যাপার হচ্ছে ইন্ডাস্ট্রিয়াল অ্যাক্টে অ্যামেন্ডমেন্ট যেটা করেছে রি-কনস্টিটিউট সম্বন্ধে, যদি কোনও কারখানা এনকোয়ারী করে আমার মনে হয় যে এটা রিস্টার্ট করা যায় তাহলে ১৯৭৬ যে অ্যামেন্ডমেন্ট তার মধ্যে পর্যন্ত এটা অ্যাপ্লিকেবল হবে। এর মধ্যে যে কেস আছে সেখানে এটা অ্যাপ্লিকেবল হবে, এটা আমরা দেখেছি আমাদের অভিজ্ঞতায়, যারা ট্রেড ইউনিয়ন করেন তারা জানেন ১৯৭৬-এর আগে যে কারখানাগুলি বন্ধ হয়ে গেছে তার চিহ্ন পাবেন না। মাটি, ধুলো পড়ে আছে ; ভাঙা হচ্ছে কোথাও কোথাও, টিন ভাঙা হয়ত পাওয়া যাবে আমরা যেখানে এটা কভার করছি। আজকে ১৯৮৬-র এই বিলে একটা পিরিয়ড পর্যন্ত রেট্রসপেক্টিভে সেটা কভার হবে। তারপরে বাকি বিলটা কভার করার পরে যারা আসবে তখন সেটা অ্যাপ্লাই হবে। আর এখানে একটি রুলস অনুযায়ী স্টেট গভর্নমেন্ট ফ্রেম করতে পারবে এবং তারা সেটাকে প্রয়োজনে অ্যামেন্ড করবেন। এই হচ্ছে মোটামুটি কথা—প্রভিশনের উপর। আমার একটা সন্দেহ আছে যেটা আপনারা কেউ কেউ করেছিলেন সেটা হচ্ছে রাষ্ট্রপতির অনুমোদন পাওয়া যাবে কি না? তবে আমি আশা করছি আমার কংগ্রেসের বন্ধুরাও যখন এই বিলকে সমর্থন করছেন তখন আরও যে বিলগুলি আমরা পাঠিয়েছি সেই রকম হবে না। তারাও চেষ্টা

করবেন যাতে রাষ্ট্রপতির সম্মতি তাড়াতাড়ি পাওয়া যায়। এবং এটা যদি কিছুটা আমরা চেকআপ করতে পারি তাহলে যে ধরনের ক্লোজার, লকআউট বেড়েছে নির্বিচারে মালিকরা করে যাচ্ছে, হাইকোর্টে এমন কি যে পাবলিক ইউটিলিটি সার্ভিস-এর আগে হয়েছে তাতে চটকল বন্ধ করছে, তা সত্ত্বেও তারা লকআউট করছে। এইভাবে যখন ক্লোজার লকআউট বাড়ছে, অথবা ক্লোজারের নামে তারা বন্ধ করে রাখছে কারণ দেখাচ্ছে না—ইত্যাদি সেইগুলিকে হয়ত কিছুটা চেক করা যেতে পারে। এই কটি কথা বলে আমার সমর্থন করার জন্য আমার বক্তব্য শেষ করছি তবে, আমাদের একটা কমিটি আছে, পরবর্তীকালে তারা নিশ্চয় বিভিন্নভাবে সে নিয়ে আলোচনা করবেন। আলোচনা করে সুপারিশগুলি দেবেন। সেইগুলি রাজ্য সরকার দেখবেন। কিভাবে নতুন বিল নেওয়া যায় বা যে বিল আছে সেটাকে কি ভাবে সংশোধন করা হবে। আমরা একটা স্ট্রিকিং কিছু, রোমান্টিক কিছু করতে চাইনা। প্র্যাক্টিক্যাল যেটা সম্ভব সেই ধরনের কিছু কিছু চেষ্টা করছি এবং এইভাবে করা যাবে—এই হচ্ছে আমার বক্তব্য।

The motion of Shri Santi Ranjan Ghatak that the Industrial Dispute (West Bengal Amendment) Bill, 1986, be taken into consideration, was then put and agreed to.

### Clause 1 to 4 and Preamble

The question that, Clauses 1 to 4 and Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Santi Ranjan Ghatak :** Sir, I beg to move that, the Industrial Disputes (West Bengal Amendment) Bill, 1986, as settled in the Assembly, be passed.

**শ্রী কাশীনাথ মিশ্র :** স্যার, মন্ত্রী মহাশয় যে কথাগুলি বললেন যে কেন্দ্রীয় সরকারের কাছে সংশোধন করার জন্য দিয়েছেন এবং তার সঙ্গে যে কয়েকটি সংশোধন করেছেন শ্রমিক স্বার্থে, আমরা সেইগুলিকে লক্ষ্য করেছি। এবং সেই পরিপ্রেক্ষিতে শ্রমিকদের স্বার্থে আজকে আমরা আমাদের বক্তব্যের মধ্যে বলেছি মন্ত্রী মহাশয় বা তার দপ্তর যাতে এই বিলে বিশেষ করে শ্রমিকদের বিভিন্ন ক্ষেত্রে যে লকআউট, ক্লোজার বেড়ে চলেছে তার পরিপ্রেক্ষিতে শ্রমিকদের যে পি. এফের টাকা আদায় হচ্ছে না, বিভিন্ন রকম যে অবস্থা চলছে সেই পরিপ্রেক্ষিতে আপনি একটা টাইম বার করছেন। আমরা চাই শ্রমিকরা হয়ত হঠাৎ ক্লোজার করে বসল, ক্লোজার হচ্ছে না তখন লকআউট করছে, এই যে বিভিন্ন ঘটনাগুলি একটার পর একটা ছোটবড় মাঝারি বিভিন্ন কারখানাগুলিতে চলছে সেটা আশা করি আপনিও জানেন।

5-20—5-31 P.M.]

আপনি জানেন কয়েক হাজার বিড়ি শ্রমিক বিভিন্নভাবে ক্ষতিগ্রস্ত হচ্ছে। ১৭ই এপ্রিল তাদের আন্দোলন আরম্ভ হয়েছে। কিন্তু তার কোনও প্রতিকার হচ্ছে না। এই রকম ভাবে প্রতিটি শিল্পে সঙ্কট আছে সেখানে ট্রেড ইউনিয়নগুলি যদি সংগঠিত ভাবে কাজ করে তাহলে

**শ্রী শান্তিরঞ্জন ঘটক** : স্যার, এই বিলটাতে বিড়ি বা লবণ শ্রমিকের মিনিমাম ওয়েজের ব্যাপার নয়। সেখানে তারা যদি না তা মানে তাহলে তার ব্যবস্থা আছে। এটা সম্পূর্ণ স্বতন্ত্র জিনিস। তিনি এই বিলটাকে সমর্থন করেছেন বলে তাঁকে ধন্যবাদ জানাচ্ছি।

The Motion of Shri Santi Ranjan Ghatak that the Industrial Disputes (West Bengal Amendment) Bill, 1986, as settled in the Assembly, be passed, was then put and agreed to.

The Motion of Shri Santi Ranjan Ghatak that the Industrial Disputes (West Bengal Second Amendment) Bill, 1986, be taken into consideration, was then put and agreed to.

**Clauses 1 to 7 and Preamble**

**Mr. Speaker** : There are no Amendments to Clauses 1 to 7 and Preamble.

The question that Clauses 1 to 7 and Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Santi Ranjan Ghatak** : Sir, I beg ot move that the Industrial Disputes (West Bengal Second Amendment) Bill, 1986, as settled in the Assembly, be passed.

**শ্রী কাশীনাথ মিশ্র** : স্যার, মন্ত্রী মহাশয় বললেন প্রেসিডেন্টের কাছে অ্যাসেন্টের জন্য পড়ে আছে। সেখানে নিশ্চয় কিছু ত্রুটি বিচ্যুতি আছে। সে বিষয়ে তাঁরা কতটা তরান্বিত তা জানি না। কেন্দ্রীয় সরকার ইন্ডাস্ট্রিয়াল ডিসপ্যুট অ্যাক্ট বিভিন্ন রাজ্যে করতে বলেছেন। সেখানে যদি কোনও ক্ষেত্রে পরিষ্কার না হয় তাহলে তা সংশোধন করা উচিত—যেমন ওয়েস্ট বেঙ্গলে হচ্ছে ৮০ সালে এমন কি আইন করেছিলেন যাতে সেটা অ্যাসেন্ট পেল না, ৮৪ সালেও সেটা পরিষ্কার হল না। সেজন্য আইনের মধ্যে যদি কোনও ফারাক থাকে এবং সেটা যদি শ্রমিকদের স্বার্থের ঠিকমতো না হয় তাহলে সেটা পুনরায় উপস্থিত করতে হবে। অতএব শ্রমিকদের স্বার্থেই এটাকে ভালভাবে প্রয়োগ করুন এবং অ্যাসেন্ট যাতে পাওয়া যায় সে চেষ্টা কেন্দ্রের কাছে বা রাষ্ট্রপতির কাছে করবার জন্য বলছি।

**শ্রী শান্তিরঞ্জন ঘটক** : মিঃ স্পিকার, স্যার, ১৯৮০, ১৯৮১ তারও পুরানো যে বিল আছে সেই বিল বিধানসভায় পাশ হয়েছে, সেগুলির রেফারেন্স যদি কাশীবাবুর কাছে না থাকে তাহলে সেটা তিনি দেখে নিতে পারনে, সেই বিলে ত্রুটি নেই, এখান থেকে পাশ হয়েছে, অথচ কেন্দ্র কান দিচ্ছে না। আপনি কেন্দ্রকে জিজ্ঞাসা করবেন কেন জবাব দিচ্ছেন না। ১৭ বছর আগেকাঁর বিলেরও কোনও জবাব দিচ্ছেন না। আমি আশা করব সর্ব-সম্মতভাবে এই বিল গৃহীত হবে।

The motion of Shri Santi Ranjan Ghatak that the Industrial Disputes (West Bengal Second Amendment) Bill, 1986, as settled in the Assembly, be passed, was then put and agreed to.

**Mr. Speaker :** Now the Hon'ble Minister of State-in-charge of information and Cultural Affairs Department, Mr.. Prabhas Chandra Phodikar, will make a statement on a Mention made by Shrimati Aparajita Goppi yesterday.

## Statement under rule 346

**শ্রী প্রভাসচন্দ্র ফদিকার :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, গতকাল বিধানসভায় মাননীয়া সদস্যা শ্রীমতী অপরাজিতা গোপ্পী অশ্লীল ছায়াছবি এবং ব্লুফিল্ম সম্বন্ধে কিছু বক্তব্য রেখে তাঁর উদ্বেগ প্রকাশ করেছিলেন। আমি এইটুকু বলতে চাই তাঁর এই উদ্বেগের সঙ্গে এখানে উপস্থিত আমরা অনেকেই সমপরিমাণে উদ্বিগ্ন। কিন্তু প্রশ্ন হচ্ছে আইনের দৃষ্টিতে একটি সরকারের পক্ষে কতটুকু করা যায়, কতটুকু করা যায় না এটাও বিচার্য বিষয়ের মধ্যে এসে পড়ছে। তার কারণ যে ছবিকে সাধারণভাবে আমরা অশ্লীল বলছি সেই ছবিই যখন শ্লীল অভিধাতে সেনসর বোর্ডের তকমা নিয়ে আসছে তখন আমরা মানতে বাধ্য হচ্ছি। এখানে বিধানসভায় কোনও সদস্য যখন প্রশ্ন করেন যে একটা বিশেষ ছবির প্রদর্শনি বন্ধ করা হোক কিছুদিন পরে আমরা দেখি সেই ছবিই আঞ্চলিক শ্রেষ্ঠ পুরস্কারে বিভূষিত হয়। তাই শ্লীলতা এবং অশ্লীলতা এই মাপকাঠির গণ্ডির মধ্যে কিছু করার থাকে না। যে ছবিগুলি সেনসার সার্টিফিকেট পাচ্ছে সেই ছবিগুলি এখানে দেখানো হচ্ছে, সেখানে আমাদের কিছু বলার থাকে না। এই অশ্লীল চলচ্চিত্রের প্রসার হোক এবং সেই কাজে ব্যাপক জনমত সৃষ্টি হোক, মানুষ সচেতন হয়ে এগিয়ে আসুক এটা আমরা চাই। তাই মানুষের কাছে আমরা পৌঁছুতে চাই সংস্কৃতি প্রসারের জন্য এবং পাশাপাশি জীবন বিরোধী সংস্কৃতিকে চিহ্নিত করার জন্য দ্বিতীয়ত একটা কথা বলতে চাই ভি. ডি. ও. প্রদর্শনীর ক্ষেত্রে আমরা গত ২৩-৯-৮৩ তারিখে একটা চিঠি পেয়েছিলাম কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে যে সিনেমাতে লাইসেন্স দেওয়ার ক্ষেত্রে হল নির্মাণের প্রশ্নে যেমন লাইসেন্স দেওয়া হয়, তার যে বিধি বিধান আছে, ভি. ডি. ও. হল তৈরি করার ক্ষেত্রেও লাইসেন্স পাওয়ার বিষয়ে যেন সেই নিয়মকানুন প্রযোজ্য হয়। সেই অনুযায়ী বিভিন্ন জেলা পর্যায়ে জেলা সমার্হতা, কলকাতায় পুলিশ কমিশনার লাইসেন্স দিচ্ছিলেন। কিন্তু দুর্ভাগ্যের বিষয় গত ১৯৮৫ সালের শেষ দিকে অক্টোবর এবং ডিসেম্বর মাসে দুটি পৃথক রায়ে একটা বিধান বেরিয়েছে যেখানে ভি. ডি. ও. হল পরিচালনার জন্য লাইসেন্সের ব্যাপারটা বাধ্যতামূলক নয়। যে রুলসের উপর ভিত্তি করে লাইসেন্স দেওয়া হয় আমরা সরকারের পক্ষ থেকে বলতে চেয়েছি সেই রুলসটাকে উপযোগী করে অবিলম্বে আমরা পরিবর্তন করতে চাই। কিন্তু হল পরিচালনার ক্ষেত্রে লাইসেন্স যেখানে কমপালসারী নয় সেখানে আমরা এগোতে পারছি না। কিন্তু এগোনোর পথ একটা আমরা পেয়েছি ভি. ডি. ও. হল যেখানেই হোক না কেন, লাইসেন্স থাক বা না থাক, সেখানে যে ছবি দেখানো হবে সেই ছবির পৃথকভাবে যেন সেনসর সার্টিফিকেট থাকে, এমনকি যে চলচিত্র সার্টিফিকেট পেয়েছে সেই ছবিকেও যদি ভি. ডি. ও.তে দেখানো হয় তাহলে আবার তাকে সার্টিফিকেট নিয়ে আসতে হবে। সেই সার্টিফিকেট যদি না থাকে তাহলে তাকে আমরা আনসেনসার্ড বলে বলব এবং আনসেনসার্ড ছবি হলে সেখানে আমরা বাধা দিতে পারি এবং তার পাশাপাশি আনঅথরাইজড্ যদি হয় অর্থাৎ যে চলচ্চিত্রকে ভিত্তি করে নতুন করে ভি. ডি. ও. করা হচ্ছে সেই চলচ্চিত্র নির্মাতার অনুমোদন না নিয়েই যদি ভি. ডি. ও. ক্যাসেট করে থাকেন

তাহলে সেটা আনঅথরাইজড্ হবে এবং আনঅথারাইজড আনসেনসর্ড, যদি কোনও ছবি কোনও জায়গায় দেখানো হয় তাহলে সরকারের পক্ষ থেকে আমরা উদ্যোগ গ্রহণ করতে পারি। প্রত্যেকটি জেলায় হাইকোর্টের এই আইনের পরিপ্রেক্ষিতে এবং ব্যাপক অভিযান চালানোর উদ্দেশ্যে গত ৫ই এপ্রিল আমরা বিভিন্ন জায়গায় চিঠি দিয়েছি। আমি এইটুকু মাত্র নিবেদন করলাম, বিশ্বাস রাখি সংস্কৃতির তথাকথিত প্রভুরা যারা সমাজকে পণ্য হিসাবে ব্যবহার করে মুনাফার পাহাড় গড়তে চাইছে, যারা আমাদের চোখের সামনে অন্ধকার সৃষ্টি করতে চাইছে, সেই অন্ধকারের বিরুদ্ধে আমাদের সবাইকে লড়াই করতে হবে। ইতিহাস আমাদের এই শিক্ষাই দিয়েছে অন্ধকার শেষ কথা বলব না, আলো শেষ কথা বলব। এই আলোর অনুসন্ধান করতে করতে মানুষ এক স্তর থেকে আরও উন্নত স্তরে উন্নীত হয়েছে, এইটুকু আমি নিবেদন করছি।

## Adjournment

The House was then Adjourned at 5.31 P.M. till 1 P.M. on Monday, the 5th May, 1986 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Monday, the 5th May, 1986 at 1.00 P.M.

### PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the chair, 12 Minister, 16 Ministers of State and 179 Members.

[1-00—1-10 P.M.]

(Shri Debaprasad Sarkar rose to speal

**Mr. Speaker :** Yes, Mr. Sarkar, What is your submission?

**দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয় আমি আপনার মাধ্যমে বলতে চাই যে ন্যাশনাল লাইফে আজকের দিনটি একটা গ্রেভ সিচুয়েশন, স্যার, আপনি জানেন যে ৫ই মে আজকের দিনটি ভারতবর্ষের ইতিহাসে একটা কলঙ্কজনক, একটা কালা দিবস হিসাবে চিহ্নিত হয়ে থাকবে।

(Noise)

**Shri Subrata Mukherjee :** Sir, how he can raise this issue?

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** আজকে পার্লামেন্টে উঠেছে এবং এই বিলটি আইনে পরিণত হলে .......

(noise)

(Several Members from Congress(I) Bench rose in their seats)

**মিঃ স্পিকার ঃ** আমার কাছে একটা প্রোপোজাল এসেছে যে ঐ মুসলিম ডাইভোর্স বিল যেটা পার্লামেন্টে এসেছে ওয়েম্যানদের প্রোটেকশন দেবার সে সম্বন্ধে আলোচনা করার জন্য। এটা আলোচনা করতে গেলে বিসনেস অ্যাডভাইসারি কমিটিতে বসতে হবে। তা না হলে আলোচনা করতে পারি না। বি.এ কমিটি টাইম অ্যালট না করলে এখানে আলোচনা হতে পারে না। বাট একটা জিনিস হতে পারে, আমি একটা প্রস্তাব দিচ্ছি যদি সবাই হাউসে এগ্রি করেন তাহলে কোয়েশ্চন এবং মেনশন আওয়ার না দিয়ে এটা ড্রপ করে সাবজেক্ট টু দি অ্যাপ্রুভ্যাল অব দি হাউস ঐ প্রোপোজালটার উপর আলোচনা করা যেতে পারে। আপনারা রাজি হতেও পারেন আবার নাও পারেন। আই অ্যাম সাবজেক্ট টু হোয়াট ইউ উইল ডু।

**Dr. Zainal Abedin :** Sir, your proposal is mandatory. You are very clever, Sir.

**Mr. Speaker :** I have no cleverness of my own. My cleverness is born of yours, so, if you agree, questions and mention cases my be

dropped today... আমি বলছি ... Zero Hour will remain.. that is as good as mention ১১/১২ জনের নাম আমি পেয়েছি, important issues are there.. সেখানেও আপনারা মেনশন করতে পারেন। কিন্তু মেনশন সবগুলি করতে গেলে ১ঘন্টা সময় লাগবে। তাহলে আরও অনেক সময় দরকার হবে। তাই আমি প্রস্তাব করছি আজকে কোয়েশ্চেন ও মেনশন না করে ঐ প্রপোজালটা সম্বন্ধে আলোচনা হোক। আশা করি এতে সকলের মত আছে। আমি এই সব মেনশন কালকে দেব।

**Shri Subrata Mukherjee :** Sir, let there mention cases today.

**মিঃ স্পিকার :** জিরো আওয়ারের সেই রকম কিছু ইমপের্টেন্ট থাকলে বলুন। কোয়েশ্চেন মেনশন তুলে দেওয়া হল। we do not let it waste. We shall take up the mention cases tomorrow. What is the problem if we take today's Mention cases tomorrow in the first hour.. তার পর আপনাদের সব সকালে আসতে হবে ফটোগ্রাফাররা আসবেন। আপনারা সব সেজেগুজে আসবেন। আপনাদের অনুমতি নিয়ে বলছি। So mention cases and Question are dropped today.

## Adjournment Motion

**Mr. Speaker :** Today, I have received one notice of Adjournment Motion from Shri Kashinath Mishra on the subject of publication of the West Bengal Land Reforms Amendment Act, 1981 in the Calcutta Gazette.

The subject-matter of the motion does not call for adjournment of business of the House. Moreover, the Member will get opportunity to raise the matter during discussion on the West Bengal Appropriation No.2 Bill today.

I, therefore, withhold my consent to the motion. The Member may, however, read out the text of the motion, as amended.

**শ্রী কাশীনাথ মিশ্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার প্রস্তাবটি হল, জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তাঁর কাজ মুলতুবি রাখছেন।

১৯৮১ সালে ভূমি সংস্কার সংশোধনী বিলটির বিন্দুমাত্র পরিবর্তন না করে তা গেজেট করা হয়েছে। উক্ত আইনটি বিধানসভাতে পাশের পর রাষ্ট্রপতির অনুমোদনের জন্য প্রেরিত হয়। রাষ্ট্রপতির অনুমোদনের পর রাজ্য সরকার কেন্দ্রীয় সরকারের কিছু কিছু সংশোধনের কথা মানবেন বলে কেন্দ্রীয় সরকারকে জানিয়েছেন। ২৪শে মার্চ ১৯৮৬ সালে ৬৬০ এল নং দিয়ে বয়ানটি গেজেটে প্রকাশিত হয়েছে। গেজেটে প্রকাশিত উক্ত আইনের ১(২) ধারায় ১৯৬৯ সালের ৭ই আগস্ট থেকে আইনটি কার্যকর হওয়ার যে বিধান ছিল রাষ্ট্রপতি তার বদলে আইনটি যে দিন পাশ হয়েছে সেদিন থেকে কার্যকর করার কথা বলেছিলেন, সে ব্যাপারে গেজেটে কোনও উল্লেখ নেই।

## Calling Attention to Matters of Urgent Public Importance

**Mr. Speaker :** I have received one notice of Calling Attention, namely-

Proposal for withdrawal of orders given by the Central Government for law ploughing of jute in West Bengal—by Shri Kashinath Mishra.

I do not know whether the Minister-in-charge is in a position to make a statement tomorrow. If so, I would request him to make a statement tomorrow.

**শ্রী পতিতপাবন পাঠক :** কাল হয়ে যাবে।

**Mr. Speaker :** Very well. The statement will be made tomorrow.

Now I call upon the Minister-in-charge of Irrigation and waterways Department to make a statement on the subject of erosion of Jalangi river in some parts of Nadia district—Attention called by Shri Madhabendu Mohanta and Shri Chittaranjan Biswas on the 30th April, 1986.

**শ্রী পতিতপাবন পাঠক :** স্যার, আমার মনে হচ্ছে প্রোগ্রামটা চেঞ্জ হয়ে গেছে বলেই এটা আসেনি। দ্বিতীয়টার স্টেটমেন্টের ব্যাপারে এডুকেশন মিনিস্টার খুব অসুস্থ হয়ে পড়েছেন বলে তাঁর পক্ষে কোনও স্টেটমেন্ট রেডি করা সম্ভব হয়নি।

**মিঃ স্পিকার :** প্রথমটা কিন্তু সব মেম্বারদের সারকুলেট করতে হবে।

**শ্রী পতিতপাবন পাঠক :** হ্যাঁ, স্যার, এটা কোনও এক সময়ে সব মেম্বারদের সারকুলেট করে দেব।

**Mr. Speaker :** Very well. Copy will be circulated. There is another notice on which the Minister-in-charge of Higher Education Department is to make a statement on the subject of agitation by a class of employees of the Calcutta University in the Chamber of Vice-Chancellor—Attention called by Shri Shaikh Imajuddin and Shri Kashinath Mishra on the 29th April 1986. হায়ার এডুকেশন মিনিস্টার অসুস্থ হয়ে পড়েছেন বলে আমাকেও একটা চিঠি দিয়েছেন। কান্তিবাবু, আমি জানতে চাইছি, আগামীকাল এর উপর আপনি কি কোনও স্টেটমেন্ট দিতে পারবেন?

**শ্রী কান্তি বিশ্বাস :** স্যার, মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় নির্দেশ দিলেই আমি দিতে পারব।

**মিঃ স্পিকার :** ক্যালকাটা ইউনিভার্সিটির ভাইস-চ্যান্সেলারের উপর হায়ার এডুকেশন মিনিস্টারের আজকে স্টেটমেন্ট দেবার কথা ছিল, কিন্তু উনি আমাকে জানিয়েছেন, খুব অসুস্থ হয়ে পড়েছেন। অন্য কেউ কালকে স্টেটমেন্ট দিতে পারবেন?

**শ্রী জ্যোতি বসু :** কালকে দিতে পারব।

**Zero Hour Mention**

**Mr. Speaker :** Now Zero Hour Mention. I call upon Dr. Manas Bhunia.

(Dr. Manas Bhunia was not present)

I find that he is not here. The programme has been changed. So, those who are not here they will get chance at 3 p.m. I now call upon Shri Sadhan Chattopadhyay.

**শ্রী সাধন চট্টোপাধ্যায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি উদ্বেগজনক সংবাদ আপনার মাধ্যমে মন্ত্রিসভা এবং সভার সমস্ত সদস্যদের সামনে উপস্থিত করছি। স্যার, কয়েক শতাব্দী পরে আবার এক তুঘলকি শাসন ভারতে শুরু হয়েছে। ভারত সরকার পশ্চিমবঙ্গে চাষ বন্ধ করে দেবার নির্দেশ দিচ্ছেন। (ভয়েস ঃ কে, কোন সরকার?) কংগ্রেস(ই)র ভারত সরকার। এর ফলে কয়েক লক্ষ পাট চাষী ই শুধু ক্ষতিগ্রস্ত হবেন না, বহু বর্গা চাষীও কাজ হারাবেন। তাছাড়া ২।। লক্ষ চটকল শ্রমিক বেকার হবেন এবং চটকলগুলি বন্ধ হয়ে যাবে। আর সেই সঙ্গে পূর্ব ভারতের বিশেষ করে পশ্চিমবঙ্গের অর্থনীতি এক গুরুতর অবস্থায় গিয়ে পৌছবে। আজকে এই অবস্থায় সারা পশ্চিমবঙ্গে এক উদ্বেগজনক অবস্থার সৃষ্টি হয়েছে এবং সেই উদ্বেগের বিষয়টি আমি এই সভায় বহন করে নিয়ে এসেছি। ইতিমধ্যেই লবন চটের বস্তায় ভরা বন্ধ করার নির্দেশ দিয়েছেন এবং সিন্থেটিক বস্তায় ভরে আনার নির্দেশ দিয়েছেন। স্যার, এর পরে সার, খাদ্য শস্য ইত্যাদির বেলায় ঐ একই নির্দেশ আসবে। অথচ বিশেষজ্ঞরা বলছেন সিন্থেটিক বস্তায় খাদ্য শস্য রাখাটা স্বাস্থ্যের পক্ষে ক্ষতিকর। এই অবস্থায় আজকে বিদেশি একচেটিয়া পুঁজির কাছে নতি স্বীকার করে দেশের শিল্পকে ধ্বংস করার চেষ্টা হচ্ছে। তাই আমি এই উদ্বেগজনক সংবাদটি আপনার মাধ্যমে সভার কাছে উপস্থিত করলাম।

**শ্রী সরল দেব :** স্যার, এই বিষয়টি খুবই গুরুত্বপূর্ণ। এই বিষয়ে সামগ্রিক ভাবে হাউসে রেজলিউশন করা উচিত। এর সঙ্গে পাট চাষী এবং পাট জাত শিল্পে নিয়োজিত শ্রমিকদের স্বার্থও জড়িত এবং এর সঙ্গে সঙ্গে সামগ্রিক ভাবে সমস্ত অ্যানসিলারি ইন্ডাস্ট্রি স্বার্থও জড়িত রয়েছে। স্যার, কেন্দ্রীয় সরকার নীতি নির্ধারণ করছেন তাতে ৮০ ভাগ নুনের কথা বলছেন।

[1-10—1-20 P.M.]

এবং ৩০ ভাগ সিমেন্ট। এই সমস্ত কিছু সিন্থেটিক ব্যাগে আসবে। স্যার, অবস্থাটা কোথায় গিয়েছে দেখুন—সার থেকে আরম্ভ করে, সিমেন্ট ইত্যাদি সমস্ত কিছু এর মধ্যে দিয়ে আসবে। অবস্থা খুবই ভয়াবহ। সুতরাং আমি মনে করি, এই হাউস থেকে সর্বসম্মতিক্রমে সিদ্ধান্ত নিয়ে কেন্দ্রের কাছে পাঠানো উচিত। এটা পূর্ব ভারতকে ধ্বংস করার কেন্দ্রের একটি সুপরিকল্পিত চক্রান্ত। আমি চাই, এর বিরুদ্ধে এই হাউস থেকে সর্বসম্মত রেজলিউশন পাশ করা হোক।

**শ্রী সুব্রত মুখার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমিও মনে করি ব্যাপারটির যথেষ্ট গুরুত্ব আছে। স্যার, এমন সমস্ত গুরুত্বপূর্ণ বিষয় এসে যাচ্ছে যাতে হাউস যদি একটা দু দিন

হয় তাতে মহাভারত অশুদ্ধ হয়ে যাবে না। আপনি শরিয়তীর ব্যাপারটা নিয়ে এসেছেন, আজকে কোয়েশ্চেন, মেনশন বন্ধ করে দিতে হচ্ছে। আমাদের অনেকগুলি রেজলিউশন আছে কাজেই খুব তাড়াতাড়ি করে বিশদ ভাবে আলোচনা না করেই চলে যেতে হবে। স্যার, আমি মনে করি এই ব্যাপারটি অত্যন্ত গুরুত্বপূর্ণ। এই সংবাদটি আমরা সংবাদপত্রে দেখেছি, এখনও সবটা সঠিকভাবে এবং সম্পূর্ণভাবে জানি না। এটা যদি হয় তাহলে সত্যই সুদূরপ্রসারী হবে এর কুফল। এখনই আমাদের হাউস থেকে টোটাল চট বা পাটশিল্পকে জাতীয়করণ করার দাবি নতুন করে আবার জানাতে হবে। এটি খুব গুরুত্বপূর্ণ এই জন্য যে প্রতি ৫ জনে একজন করে এখানে এই চটশিল্প বা পাটের সঙ্গে যুক্ত মানুষ আছেন এবং নর্থ বেঙ্গল প্রতি ৫ জনে প্রায় ৩/৪ জন এই পাট বা পাটজাত জিনিসের উপর ডিপেন্ড করছেন। সংবাদটি প্রকাশিত হয়েছে কিন্তু ডিটেলসে আমাদের কাছে কোনও ডকুমেন্ট নেই। স্যার, হাউস খুব উদ্বিগ্ন; আমি মনে করি; দরকার বলে পিছিয়ে দিন হাউস। এখন অনেক ব্যাপার আছে—আপনি শরিয়তীর ব্যাপারটা নিয়ে আসছেন, আমরা এখন প্রিপেয়ার্ড নই, তেমনি এটাও গুরুত্বপূর্ণ ব্যাপার, আমরা সবাই একমত হব এই ব্যাপারে। কারণ বাইরে গেলে তা না হলে আমাদের অবস্থা সামাল দেওয়া যাবে না। অর্থনৈতিক এবং আনুষঙ্গিক বিপর্যয়ের ব্যাপারের সঙ্গে যুক্ত। এটা কোনও রাগের কথা নয়, আপনি স্যার, এটা একটু চিন্তা করে দেখুন।

**শ্রী কমল সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে প্রশ্নটা উঠেছে এবং যেটার উপর ইতিমধ্যেই কংগ্রেস সহ সমস্ত দল মতামত দিয়েছেন সেটা অতীব গুরুত্বপূর্ণ বিষয়। স্যার, আমরা এই হাউস থেকে দুবার সর্বসম্মতিক্রমে প্রস্তাব গ্রহণ করেছি এবং এখান থেকে সর্বদলীয় প্রতিনিধি দলও পাঠিয়েছি। যখন শ্রীমতী ইন্দিরা গান্ধী প্রধানমন্ত্রী ছিলেন তখন তিনি আমাদের সঙ্গে এ বিষয়ে আলোচনা করেছিলেন এবং সেখানে যে আশ্বাস দিয়েছিলেন তাতে তিনি সুস্পষ্টভাবে একথা বলেছিলেন যে বিষয়টি গুরুতর এবং তিনি আমাদের সঙ্গে আলোচনা না করে এ বিষয়ে কোনও সিদ্ধান্ত নেবেন না। কিন্তু সেই সিদ্ধান্ত ইতিমধ্যেই হয়ে গিয়েছে এবং সেখানে পাটের উপর একটা দারুণ আঘাত আসছে। স্যার, এর ফলে এই পাটের সঙ্গে জড়িত শ্রমিক, কৃষক সকলেই ক্ষতিগ্রস্ত হবেন এবং পশ্চিমবঙ্গ সহ পূর্ব ভারতের অর্থনীতির বিপর্যস্ত হবে। কাজেই আমি বলব, একটা টিম ঠিক করে একটি প্রস্তাব সহ আমরা যাতে দিল্লি গিয়ে এ বিষয়ে আলোচনা করতে পারি সে ব্যবস্থা আপনি করুন।

**শ্রী কামাখ্যাচরণ ঘোষ ঃ** মাননীয় স্পিকার মহাশয়, মাননীয় সদস্য সাধনবাবু, সুব্রতবাবু, কমলবাবু যা বললেন আমি তাঁদের সঙ্গে একমত। সারা পশ্চিমবাংলার এটা একটি অন্যতম প্রধান ক্রপ। এই কমার্সিয়াল ক্রপ বিক্রি করে চাষীদের দু পয়সা রোজগার হয়। স্যার, আজকে যে অবস্থার সৃষ্টি হচ্ছে তার ফলে পশ্চিমবাংলার কৃষক, মজুর, মধ্যবিত্ত, এক কথায় গোটা পশ্চিমবাংলার অর্থনীতি ভীষণভাবে ক্ষতিগ্রস্ত হবে। কাজেই আমি বলব, দলমত নির্বিশেষে আমাদের সকলের এ সম্বন্ধে চিন্তা করা উচিত এবং এর প্রতিবাদ করা উচিত।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে বিষয়টি নিয়ে এখানে আলোচনা হচ্ছে সেটা অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়. এই ব্যাপারে কোনও সন্দেহ নেই। কিন্তু এত বড় গুরুত্বপূর্ণ বিষয়ে দেখা যাচ্ছে ভারত সরকার সিদ্ধান্তগুলি এক তরফা ভাবে নিচ্ছেন। এই বিষয়ে পশ্চিমবঙ্গ সরকার বা পশ্চিমবঙ্গের ট্রেড ইউনিয়ন ইত্যাদি কোনও সংস্থা, কোনও প্রতিষ্ঠানের

সঙ্গে যদি কোনও আলোচনা হয়ও সেটা আলোচনার জন্য আলোচনা হয়েছে। কারণ কাজের বেলায় দেখা যাচ্ছে যে তারা সমস্ত একতরফা ভাবে এমন সব সিদ্ধান্ত গ্রহণ করছেন, যে সিদ্ধান্তের ফলে সামগ্রিক ভাবে এই শিল্প মার খাচ্ছে। ইতিপূর্বে সরলবাবু বললেন যে সিমেন্ট এবং নুন বন্ধ করা হচ্ছে যে নুন আর চটের থলিতে ভরে আমরা নেব না। এর আগে ফার্টিলাইজারে হয়েছে এবং তাতে দেখা গেছে যে ১০,১৫,২০ পারসেন্ট সেখানে চটের থলির যে ডিম্যান্ড ছিল, সেটা কমে যাচ্ছে। এইভাবে আসতে আসতে মার্কেট স্কুইজ হয়ে যাচ্ছে। কাজেই এর অলটারনেটিভ কি সেটা আজকে চিন্তা করে বের করতে হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটা একতরফাভাবে নিশ্চয়ই বের করা যাবে না এবং এই বিষয়ে আমাদের এই হাউসের বোধ হয় সকলেই সুনির্দিষ্ট মত এটা। এখানে মাননীয় মুখ্যমন্ত্রী আছেন, এই ব্যাপারে আমাদের যা কিছু করণীয় সেটা করার জন্য তাকে অনুরোধ করছি। একতরফা ভাবে এই সব সিদ্ধান্ত আমাদের উপরে চাপিয়ে দেওয়া হচ্ছে, এটা আমরা মানতে পারি না। কাজেই এর বিরুদ্ধে যা করা প্রয়োজন সেটা বলিষ্ঠ ভাবে করা দরকার বলে আমি মনে করি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য সাধন চট্টোপাধ্যায় আজকে এখানে যে প্রস্তাব এনেছেন এবং অন্যান্য মাননীয় সদস্যরাও সেটা সমর্থন করেছেন। এটা অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয় যে পশ্চিমবাংলার অন্যতম গুরুত্বপূর্ণ শিল্প, যে চট শিল্পের উপরে পশ্চিমবাংলার লক্ষ লক্ষ শ্রমিক, চাষী পরিবার নির্ভর করছে, সেই শিল্পের উপরে আজকে আঘাত নেমে এসেছে এবং এর ফলে যে গোটা রাজ্যের অর্থনীতি বিপর্যস্ত হবে সেটা বলা বাহুল্য। কাজেই অবিলম্বে এই অবস্থার হাত থেকে যাতে অব্যাহতি পাওয়া যায় তার জন্য যে সর্বদলীয় প্রস্তাব এবং কেন্দ্রীয় সরকারের কাছে দরবার করার জন্য যে প্রস্তাব এসেছে, আমি মনে করি যে এটা ভাল প্রস্তাব। আমি আমার দলের পক্ষ থেকে এই প্রস্তাবকে সমর্থন করছি।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে যখন ১৯৪৭ সালে দেশ বিভাগ হয়েছে তখন পাটকলগুলি পড়ে গেল এদিকে, আর কাঁচা পাট পূর্ববঙ্গে। সেই সময়ে এই কাঁচা পাট যোগান দেবার জন্য পশ্চিমবঙ্গের চাষী বিশেষ করে উত্তর বঙ্গের চাষীরা কঠোর পরিশ্রম করে পাটকলগুলিতে কাঁচা মাল যোগান দিয়েছে। এই রকম অবস্থার মধ্যে থেকেও আমাদের বার করতে হয়নি, লে অফ করতে হয়নি, পাটকলও বন্ধ হয়ে যায়নি, এই বস্তাতেও চলেছে। আমি আপনাকে স্মরণ করিয়ে দিতে চাই যে সিন্থেটিক একটা কমপিটিটর হিসাবে এসেছিল। আমি আগেও বলেছিলাম যে আমাদের বহু পুরানো শিল্প, রেশম শিল্পের কমপিটিটর হিসাবে সিল্ক এসেছিল। আজকে উল্টো দেখছি, এই শিল্পের কদর বাড়ছে। আজকে এর হাইজিন পাবলিক হেলথ ডিপার্টমেন্ট করেন। তারা বলেন যে পাট ছাড়া খাদ্য দ্রব্য প্রিজার্ভ করার ক্ষেত্রে সিন্থেটিক ভাল নয়। এটাতে একটা প্রতিবন্ধক পদার্থ আছে যেটাতে বিষক্রিয়া হতে পারে। এটার একটা কেমিক্যাল অ্যাকশন হতে পারে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, উত্তরবঙ্গে আমরা দেখেছি যে প্রায় ৮ লক্ষ শ্রমিক সেখানে বেকার হয়ে গেছে। আকাশ আনসার্টেন, তারপরে শিল্পের অবস্থাও দেখছি আনসার্টেন, মানুষ কাজ পাচ্ছে না। সে জন্য আপনার কাছে অনুরোধ করব, মাননীয় মুখ্যমন্ত্রী এখানে আছেন, আপনি এটা নিয়ে ভাবুন যে কিভাবে এর প্রতিরোধ করা যায়, প্রতিবাদ করা যায়, সর্বসম্মতভাবে প্রস্তাব নিয়ে

যে যে অসুবিধা আছে সেগুলি সম্পর্কে একটা পথ বের করুন। কারণ আমরা কাগজে দেখেছি, উই ফিল প্রাউড যে ন্যাশনাল ইন্টিগ্রেশন এর মিটিংয়ে আপনি ফার্স্ট প্রেফারেন্স পেয়েছেন। প্রথম অধিকারি হিসাবে আপনার প্রভাব আছে, মর্যাদা আছে। আপনি দয়া করে পরিবহন দপ্তরের সঙ্গে আলোচনা করুন এবং যে ব্যবস্থা নেওয়া দরকার সমস্ত রাজ্যের মানুষকে সঙ্গে নিয়ে, রাজনৈতিক দলগুলিকে সঙ্গে নিয়ে এই সংকট থেকে পশ্চিমবাংলার চাষীদের বাঁচান।

[1-20—1-30 P.M.]

**শ্রী নীরোদ রায় চৌধুরি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনাকে পূর্বেই বলেছিলাম এই বিষয়ে কিছু বলব। পশ্চিমবাংলার একটা অর্থকরী ফসল হচ্ছে পাট। সেই পাট যে ভাবে মার খাচ্ছে ঠিক যখন পশ্চিমবাংলার শিল্পোন্নয়নের কর্মযজ্ঞ শুরু হয়েছে সেই মুহূর্তে। এর ফলে পাট চাষীরা পাট চাষ বন্ধ করতে বাধ্য হবে। এই পাট শিল্পকে বিপন্ন করার পেছনে ভারত সরকারের চক্রান্ত রয়েছে। এই বিষয়ে এই হাউস থেকে একটা সর্বসম্মত প্রস্তাব পাশ করে, প্রতিবাদ হিসাবে দিল্লির কাছে পাঠানো হোক। এই কথা আমি আপনার মাধ্যমে এই হাউসের কাছে রাখছি এবং এই চক্রান্তকে বন্ধ করা হোক। ইতিমধ্যে চট শিল্পে যে সংকট দেখা দিয়েছে, এই চক্রান্তের ফলে তা আরও গভীর থেকে গভীরতর হবে।

**শ্রী বিমলানন্দ মুখার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিষয়টি অত্যন্ত গুরুত্বপূর্ণ। পশ্চিমবাংলার অর্থনীতিকে বোধহয় বিপর্যস্ত করার একটা চক্রান্ত চলছে। এই চক্রান্তের ফলে কৃষি অর্থনীতিতে বিপর্যয় ঘটবে, শিল্পে বিপর্যয় ঘটবে, বৈদেশিক মুদ্রা অর্জনের ক্ষেত্রে আঘাত আসবে। এই অবস্থায় সর্বসম্মত প্রস্তাব শুধু নয়, কেন্দ্রের উপর যতরকম ভাবে চাপ দেওয়া সম্ভব হয়, তা দিতে হবে। আমি আশা করব দলমত নির্বিশেষে সমস্ত শ্রমিক সংগঠন কৃষক সংগঠন সকলে মিলে সম্মিলিত একটা আন্দোলন জোরালো ভাবে করা দরকার যাতে যে প্রস্তাব ভারত সরকার নিচ্ছেন তা ব্যহত হয়।

**শ্রী ব্রজগোপাল নিয়োগী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি খাদ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। হুগলি জেলায় কেরোসিন তেলের একটা বিরাট সংকট সৃষ্টি হয়েছে। যেভাবে এজেন্টের মারফত কেরোসিন তেল বন্টনের কাজ চলছে তাতে পশ্চিমবঙ্গ সরকারের কোনও কন্ট্রোল নেই। আমি এই ব্যাপারে দৃষ্টি আকর্ষণ করছি পোলবা এবং দাদপুর থানার কেরোসিন তেলের ডিস্ট্রিবিউটারের জন্য কোনও এজেন্ট নেই। যার ফলে সেখানে চোরাবাজারে তেল বিক্রি হচ্ছে। সুতরাং মন্ত্রী মহাশয়ের কাছে আমার অনুরোধ এই কেরোসিন তেল সরবরাহ এবং বন্টনের দিকে বিশেষ ভাবে তিনি যেন দৃষ্টি দেন।

**শিশিরকুমার বোস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বিধানসভার অধিবেশনের শেষ হওয়ার মুখে, বন্ধের মুখে আমাদের শিক্ষা জগতে একটা আলোড়ন সৃষ্টি হয়েছে। খালি আলোড়ন সৃষ্টি হয়নি, একটা গভীর আশঙ্কারও সৃষ্টি হয়েছে। এই খবরে যে সরকার নাকি বিধানসভাকে এড়িয়ে নিয়ম মতো নির্বাচিত মনোনীত কলকাতা বিশ্ববিদ্যালয়ের উপাচার্যকে এবং নির্বাচিত সিনেট এবং সিন্ডিকেট যা আছে, সেইগুলোকে বাতিল করে একটা অর্ডিন্যান্স

জারির ব্যবস্থা করছেন। এটা একটা ভয়াবহ পদক্ষেপ আমাদের শিক্ষা জগতে। এবং শিক্ষা জগতে এই নজীর সৃষ্টি করা মানে ভবিষ্যতের জন্য আমাদের এমন একটা নজীর রাখা, যার কোনও শেষ থাকবে না। গত এক মাস ধরে কলকাতা বিশ্ববিদ্যালয়ে যারা সংশ্লিষ্ট, আমিও সংশ্লিষ্ট, একটা পলিটিক্যাল ব্ল্যাকমেল এর খেলা সেখানে চলছে। এই ব্ল্যাকমেলকে হাতিয়ার করে, বিধানসভাকে এড়িয়ে অর্ডিন্যান্স জারি করাটা নিশ্চয়ই পরিষদীয় গণতন্ত্র চালু আছে সেখানে প্রযোজ্য নয়। সুতরাং আমি মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে সনির্বন্ধ অনুরোধ করব যে, তিনি আমাদের এ বিষয়ে অবহিত করুন, বিধানসভাকে অবহিত করুন এবং আমাদের আশ্বাস দিন যে এ রকম কোনও অগণতান্ত্রিক পদক্ষেপ নেওয়া হবে না। কারণ আইন-গত ভাষায় এটা সম্পূর্ণ ম্যালাফাইড হবে।

**শ্রী কাশীনাথ মিশ্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় পূর্ত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন যে, অল্প কয়েকদিন আগেই পশ্চিম বাংলার একজন সুসন্তানের ৫০০-তম জন্ম বার্ষিকী পালন করা হয়েছে। আপনি একথাও জানেন যে, তিনি শুধু পশ্চিমবাংলা তথা ভারতবর্ষ কেন পৃথিবীব্যাপী জাত-পাত সংস্কারের উর্ধ্বে উঠে মানব জাতির মূল্যায়ন চেয়েছিলেন। সেই শ্রী চৈতন্যদেবের ৫০০-তম জন্ম বার্ষিকী পালনের ক্ষেত্রে আমরা এখন পর্যন্ত বামফ্রন্ট সরকারের কোনও রকম ভূমিকা লক্ষ্য করি নি। পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকারের পক্ষ থেকে তাঁর মূল্যায়নের কোনও ব্যবস্থা করা হয় নি। অথচ আমরা দেখেছি বিভিন্ন মানুষদের বিভিন্ন মহাপুরুষদের -রাজ্যের বিভিন্ন স্থানে রাজ্য সরকারের পক্ষ থেকে ব্রোঞ্জমূর্তি স্থাপন করে তাঁদের সম্মান রক্ষা করা হচ্ছে। তাঁদের নামে বিভিন্ন সড়কের নামকরণ হচ্ছে। অর্থাৎ বিভিন্ন পুরুষ এবং মহাপুরুষদের রাজ্য সরকারের পক্ষ থেকে মূল্যায়ন করার চেষ্টা করা হচ্ছে। কিন্তু শ্রী চৈতন্য দেবের ক্ষেত্রে রাজ্য সরকারের সে রকম কোনও প্রচেষ্টা আমরা লক্ষ্য করছি না। তাই আমি এই অবস্থায় পূর্ত মন্ত্রী এবং মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি, এই রাজ্যে শ্রীচৈতন্য দেবের একটা ব্রোঞ্জ মূর্তি স্থাপনের ব্যবস্থা করা হোক।

**শ্রী ধীরেন সেন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় শ্রমমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টি হচ্ছে — এরাজ্যে ই-এম-সি বা ইলেকট্রিক্যাল ম্যানুফ্যাকচারিং কোম্পানি নামে একটি ঠিকাদারী সংস্থা এন টি পি সি এবং ডাবলু বি এস ই বি-কে বিভিন্ন ক্ষেত্রে বৈদ্যুতিকরণের কাজে সাহায্য করছে। ঐ সংস্থাটিতে অনেক শ্রমিক নিযুক্ত আছেন, কিন্তু তাদের উপযুক্ত সুযোগ সুবিধা এবং অধিকারগুলি দেওয়া হচ্ছে না। যেমন—কর্মস্থলগুলিতে শ্রমিকদের জন্য কোনও ক্যান্টিনের ব্যবস্থা নেই, বিশ্রামাগার নেই এবং অন্যান্য সুযোগ সুবিধা তো দেওয়া হচ্ছে না, উপরন্তু প্রকৃত পারিশ্রমিক দেওয়া হচ্ছে না। আমাদের বীরভূম জেলায় এই সংস্থা কাজ করছে এবং সেখানে তাদের প্রচুর শ্রমিক রয়েছেন, কিন্তু তাঁদের বিভিন্ন রকম অসুবিধা ভোগ করতে হচ্ছে। ওখানে শ্রম বিভাগের জেলা স্তরের প্রশাসনের দায়িত্বে যাঁরা আছেন তাঁরা আইন কানুন ভাল বোঝেন না, ফলে তাঁরা বলছেন, "আমরা আইন-কানুন ভাল বুঝি না, সুতরাং এ বিষয়ে আমরা কিছু করতে পারব না"। এই অবস্থায় আমি বিষয়টির প্রতি শ্রমমন্ত্রী তথা শ্রম দপ্তরের দৃষ্টি আকর্ষণ করছি। ঐ ঠিকাদারী সংস্থার ওখানকার সমস্ত শ্রমিকরা যাতে উপযুক্ত

সুযোগ সুবিধা পেতে পারেন তার জন্য শ্রম দপ্তর থেকে যথাযোগ্য ব্যবস্থা গ্রহণ করা হোক।

**ডাঃ সুশোভন ব্যানার্জি ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে একটি অত্যন্ত জরুরি বিষয়ের প্রতি মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন গত বছর বীরভূম জেলায় অজয় নদীর বন্যায় বোলপুর এবং নানপুরের বিস্তীর্ণ অঞ্চলের প্রচুর মানুষ ক্ষতিগ্রস্ত হয়েছিল। আপনি আরও জানেন ইতিপূর্বে ওখানে অজয় নদীর বাঁধ সংলগ্ন কয়েকটি খাল কাটা হয়েছিল, কিন্তু সেই খালগুলি বর্তমানে ভাল করে করা হয় না। গত দু'দিন আগে আমি বড় শিমূলীয়ার করিমগঞ্জ ইরিগেশন বাংলোয় গিয়েছিলাম। সেখানে আমি দেখে এসেছি খালের অবস্থা খুবই বিপদজনক হয়ে রয়েছে। অতএব অবিলম্বে খালগুলি সংস্কারের ব্যবস্থা না করা হলে আগামী বর্ষায় বিস্তীর্ণ অঞ্চলে আবার বন্যা হবে এবং মানুষ ক্ষতিগ্রস্ত হবে। অতএব আমি স্যার, আপনার মাধ্যমে মাননীয় সেচ মন্ত্রী এবং মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে অবিলম্বে ঐ খালগুলি মেরামত করে অজয় নদীর বন্যা প্রতিরোধ করার ব্যবস্থা গ্রহণ করতে অনুরোধ করছি। তাঁরা ইমিডিয়েটলি খালগুলি রিপেয়ার করার বন্দোবস্ত করুন।

[1-30—1-40 P.M.]

**শ্রীমতী অপরাজিতা গোপ্পী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় সমস্ত সদস্যদের দৃষ্টি আকর্ষণ করতে চাই। ১৯৮৬ সালের ৫ মে আজকে আমাদের কাছে একটি অত্যন্ত ভয়ঙ্কর দিন হিসাবে ইতিহাসে চিহ্নিত হয়ে থাকবে। কারণ এই দিনটিতে ভারতবর্ষের নারী সমাজের প্রতি অশ্রদ্ধা এবং অবজ্ঞা দেখিয়ে যে বিল নিয়ে আসা হচ্ছে সেই সম্পর্কে আমরা উদবিগ্ন রয়েছি। কারণ ভারতবর্ষ যেখানে গণতান্ত্রিক র‍্যাষ্ট্র হিসাবে এবং ধর্ম নিরপেক্ষ রাষ্ট্র হিসাবে চিহ্নিত.....

**মিঃ স্পিকার ঃ** আজকে যখন এই ব্যাপারে রেজলিউশন আনা হবে তখন আপনি আপনার বক্তব্য রাখবেন।

**শ্রীমতী অপরাজিতা গোপ্পী ঃ** আমি সেইকথাই বলছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে যখন আমরা কবিগুরু রবীন্দ্রনাথ ঠাকুরের ১২৫ তম জন্মশতবার্ষিকী পালন করতে যাচ্ছি, সেখানে আজকে এই স্বৈরতান্ত্রিক শাসন ব্যবস্থার কবলে পড়ে অবহেলিত নারী সমাজ তাঁরা ক্ষোভ প্রকাশ করছেন।

(এই সময়ে মাইক সংযোগ বিচ্ছিন্ন হয়ে যায়)

**শ্রী ধীরেন্দ্রনাথ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে অত্যন্ত দুঃখজনক বিষয়ের প্রতি মাননীয় ত্রাণ মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। গত ২৬ শে এপ্রিল কুশমণ্ডি থানার খালিয়াগঞ্জে প্রবল ঘুর্নিঝড় বয়ে যায়। ফলে বহু ঘরবাড়ি এবং দোকান-পাট ক্ষতিগ্রস্ত হয়। কুশমণ্ডি থানার জিয়াগঞ্জ গ্রামে রহমান আহমেদের একটি ৭/৮ বছরের শিশুপুত্র ঝড়ের দাপটে পুকুরে ডুবে মারা যায়। স্থানীয় প্রশাসনের কাছে এ বিষয়ে রিপোর্ট দেওয়া হয়েছে কিন্তু কোনও ত্রাণ সামগ্রী সেখানে আজও পৌঁছায়নি। বহু সাধারণ মানুষের বাড়িঘর উড়ে গেছে। ক্ষতিগ্রস্ত মানুষের কাছে ত্রাণ সামগ্রী যাতে পৌঁছায় তার জন্য

আমি আবেদন জানাচ্ছি।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি। এই রাজ্যে আমাদের ভগবান শ্রীকৃষ্ণ হচ্ছেন মাননীয় মুখ্যমন্ত্রী এবং বিশ্বকর্মা হচ্ছেন এই রাজ্যের ইঞ্জিনিয়াররা।

**মিঃ স্পিকার ঃ** আপনি আমাকে বাদ দিলেন, একি কথা?

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** ফেটোর নেতৃত্বে ৭ তারিখে ডাক দিয়েছেন। আমি মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি, আজকালের মধ্যে তাঁদের ডেকে আলোচনা স্তরে নিয়ে গিয়ে একটা কিছু ঘোষণা করুন বা কোনও বক্তব্য রাখুন। কারণ পশ্চিমবাংলার মানুষ চায় না পশ্চিমবাংলার উন্নয়নমূলক কাজ স্তব্ধ হয়ে যাক—এটা কারোও অভিপ্রেত নয়। তিনি মুক্ত মন নিয়ে তাঁদের সঙ্গে আলোচনা করুন। ডঃ অসীম দাশগুপ্ত যে রকম আলোচনা চালাচ্ছেন তারই পরিপ্রেক্ষিতে আপনি তাঁদের সঙ্গে আলোচনা করুন তাহলে এই প্রতিকূল পরিস্থিতি এড়ানো যাবে। এইটুকু আবেদন আমি মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে করছি।

**Mr. Speaker :** Mr. Subrata Mukherjee, will you move your resolution? Then move it now.

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** তার আগে আমার জিরো আওয়ারে কিছু বক্তব্য আছে। আমি আগে সেটা বলতে চাই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় এখানে রয়েছে। আমি চাচ্ছি উনি এই বিষয়ে কিছু বলবেন। আমি এমনিতেই মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে ধন্যবাদ জানাচ্ছি যে উনি বিচ্ছিন্নতাবাদ সম্পর্কে বক্তব্য রেখেছেন। এটা আমাদের কাছে খুবই গর্বের কথা এবং আশা করব অত্যন্ত নিষ্ঠা নিয়ে রূপায়ণের কাজে এগিয়ে আসবেন এবং তার সরকারও এগিয়ে আসবেন। সামগ্রিকভাবে মুখ্যমন্ত্রী দেখছি, বিচ্ছিন্নতাবাদের বড় বড় কথা বলেন, সাম্প্রদায়িকতার কথা বলেন, প্রাদেশিকতার কথা বলেন। কিন্তু সেই মুখ্যমন্ত্রী হোম মিনিস্টার থাকাকালীন কলকাতায় একটি খেলা জেতার পর কিছু সমাজ-বিরোধী পাবলিক প্রেসে মদ্যপ অবস্থায় ঢুকে যেভাবে তান্ডব করল, ওনার জয়েন্ট সেক্রেটারি শ্রী স্বরূপ মুখার্জি আমি সংবাদপত্রে দেখেছি—সংবাদপত্র থেকে উদ্বৃত্ত দিলে তো আপনারা চেঁচাবেন, বাট ইট ইজ মাই ইন্টারেস্ট—আপনি যদি আপনার স্ত্রী-পুত্র নিয়ে গিয়ে বসেন, কিম্বা আমি যদি আজকে আমার স্ত্রী বা বোনকে নিয়ে গিয়ে সেখানে বসি তাঁরাও আক্রান্ত হবেন। আজকে আমরা কোন দেশে বাস করছি?

একটা টেনটের মধ্যে বসে আমরা তান্ডব করব, স্ট্রাইক করব। একজন জয়েন্ট সি.পি বলেন যে এদের গায়ে টাচ করা যাবে না। এবং তারা নামকরা সমাজবিরোধী। তাঁরা এই সমাজবিরোধীদের খুব ভাল করেই জানেন। আমাদের নিরাপত্তা কোথায়? থানার মধ্যে গিয়ে ও.সি.কে আগা পাছতলা ঠেংগিয়ে দিল এবং সেই ও.সি ননবেলেবল সমস্ত সেকসান দিচ্ছে, স্বরূপ মুখার্জি। আমরা নিশ্চয় আবেদন করতে পারি আমাদের নিরাপত্তার জন্য। এই সমাজবিরোধীদের আক্রমণ এবং কার্যকলাপ থেকে মুক্ত হওয়া দরকার আছে কি দরকার নেই? একটা খ্যাতনামা ক্লাবকে কেন্দ্র করে তার আড়ালে এই সমাজবিরোধী কার্যকলাপ দিনের পর দিন চলে যাচ্ছে। আপনি অবাক হয়ে যাবেন যে ওখানকার সভ্যদের খেলার মাঠে

দিনের পর দিন সমাজবিরোধীরা গায়ে থু থু দিয়ে দেয়, মেয়েদের টিটকারী দেয় এমন কি ক্ষুর দিয়ে কেটে দেয়। দিনের পর দিন এই অবস্থায় রয়েছে। এখন একটা চূড়ান্ত জায়গায় পৌঁছে গিয়ে এই রকম একটা তান্ডব হয়েছে। তারপরও স্বরূপবাবুকে মাথায় করে লালবাজারে যদি রেখে দেন তাহলে মুখ্যমন্ত্রী মহাশয় সাম্প্রদায়িকতা, বিচ্ছিন্নতা এবং প্রাদেশিকতার বিরুদ্ধে বলেন তাঁর সেই সততা সম্বন্ধে আমাদের সন্দেহ থাকে। আমি আশা করব যে তিনি খুব শক্ত হাতে সমস্ত কিছুর উর্ধ্বে এই ঘটনার মোকাবিলা করবেন।

**Mr. Speaker :** Mr. Mukherjee move your resolution.

**Shri Subrata Mukherjee :** Sir, I beg to move that the proceedings of the House and the decision dated 29th April, 1986 in relation to the West Bengal Legislative (Members pension) Bill, 1986 be rescinded.

Sir, I also beg to move that the decision of the House taken on the 29th April, 1986 that the Bengal Legislative Assembly (Members Emoluments) (amendment) Bill, 1986 be withdrawn, be rescinded.

**Mr. Speaker :** On the last day when one Bill had been introduced and the other bill was no unanimity on this and then on my advice the Minister for parliamentary Affairs withdraw both the Bills. I would like to know that whether there will be unanimity of the Opposition parties on this bill. As regards S.U.C. their stand is definite and I know their stand. But as regards the Opposition party i.e. Congress(i), I would like to understand that there will be definite unanimity so that no complication arises.

**শ্রী সুব্রত মুখার্জি :** আমরা যেটা আলোচনা করে দেখেছি যে এই কথা ভাবার দরকার নেই। কিন্তু কোনও কোনও জায়গায় বক্তব্য থাকার অর্থ এই নয় যে আমরা এটাকে সমর্থন করব না। আপনি যদি ডিভিসন এবং ডিবেট করেন দেখবেন আমরা সমর্থন করছি এবং আমাদের লীডার ডিসকাশনে উপস্থিত ছিলেন, আমি ছিলাম, বেশিরভাগই মূল রেজলিউশনের সমর্থক। এটা ঠিক ডিটেলসের মধ্যে যাওয়া যায় না। এবং আজকে আমি মনে করি যে আমরা প্রস্তাব উত্থাপন করি, পরে যে কোনও সময় যদি মনে হয় কিছু অ্যাড বা এক্সক্লুড করা দরকার সেটা চিন্তা করে করা যাবে। কিন্তু মূল বিষয়টি বক্তব্যে আনার দরকার আছে। আমি মনে করি এই ব্যাপারটা বিতর্কের অংশ নেবে বলে আমার মনে হয় না, যে কোনও সদস্য মনে করতে পারেন যেমন অ্যাডাপটেড সন রয়েছে এস.ইউ.সি. একটু বলবেন, আপনি তাঁকে বলতে দেবেন, নীতিগত প্রশ্ন তুলবেন, কিন্তু ডাঃ জয়নাল আবেদিনের সময় সাংঘাতিক ইরেগুলারিটিজের কথা বলবেন।

**Mr. Speaker :** Mr. Mukherjee, why do you take S.U.C. as adopted son and take yourself as foster son? However, Mr. Mukherjee now the difficulty is that I have been Speaker for nearly four years and I had been Minister for five years. Of my nine years experience I have

never come across a single occasion when a Bill was opposed at the introduction stage and it was the first time that it happened. So, I would like to understand that there will be unanimity when the Bill will be discussed. That is, there will be no opposition and there will be unanimity. When we can also more or less agree on the same principle.

[1-40—1-50 P.M.]

**Dr. Zainal Abedin :** Mr. Speaker, Sir, possibly, you remember and you pointed it out also that Congress agreed with the Bill in principle and that was why no amendments had been placed.

Sir, the Bill was oppsed at the introduction stage because a permission was sought from the Chair for a short adjournment of the House for discussion on some of the details of the Bill, some of the inaccuracies of the bill. It was not that I opposed the Bill.

**Mr. Speaker :** Dr. Abedin, my question is very clear. There is no scope of any debate on it. I want to know one thing as to whether the main Opposition party, the Congress(I) in the Legislative Assembly of West Bengal, agrees to this Bill being passed—yes or no. There is no question of any debate on it. If you have any reservation please drop the matter. There is no scope of any debate or explanation. Please say 'yes' or 'no'.

**Dr. Zainal Abedin :** You know, Sir, that in Gujarat a similar Bill has been assented to but it is not allowed to be given effect to. Same difficulty may arise here also.

**Mr. Speaker :** I want your answer in the form 'yes' or 'no'.

**Dr. Zainal Abedin :** There were some differences. I wanted that there should be unanimity on the provisions and internal contents of the Bill.

**Mr. Speaker :** My question is whether you support or oppose the Bill. Please say, 'yes' or 'no'.

**Dr. Zainal Abedin :** Sir, in principle, I do not oppose.

**Mr. Speaker :** Very well. I now put both the motions before the House. Both the motions will be voted together. Those who are in favour of the motions will please say 'yes' and those are of contrary opinion will please say 'Nose'.

(Voices - Ayes)

The motions of Shri Subrata Mukherjee that the proceedings of the House and the decision dated 29th April, 1986 in relation to the West Bengal Legislature (Members pension) Bill, 1986, be rescinded.

That the decision of the House taken on the 29th April, 1986, that the West Bengal Legislative Assembly (Members Emoluments) (Amendment) Bill, 1986 be withdrawn, be rescinded, were then put and agreed to.

So the motions are adopted unanimously with the abstention of S.U.C.I. we will now discuss it in the Business Advisory Committee during the recess and allot a time for discussion.

## LEGISLATION

### The West Bengal Appropriation (No.2) Bill, 1986

**শ্রী জ্যোতি বসু :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি পশ্চিমবঙ্গ উপযোজক (২নং) বিধেয়ক, ১৯৮৬ উত্থাপন করতে চাই।

**Mr. Speaker :** Sir, I beg to introduce the West Bengal Appropriation (No.2) Bill, 1986.

(Secretary then read the Title of the Bill)

**শ্রী জ্যোতি বসু :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি প্রস্তাব করতে চাই পশ্চিমবঙ্গ উপযোজক (২নং) বিধেয়ক, ১৯৮৬ বিবেচনা করা হোক।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, ভারতীয় সংবিধানের ২৬৬(৩) অনুচ্ছেদ অনুসারে সংবিধান নির্ধারিত পদ্ধতি ও উদ্দেশ্যে আইনগত পদ্ধতি ছাড়া একীকৃত তহবিল থেকে কোনও অর্থ উপযোজন করা যায় না।

বর্তমান অধিবেশনে ভারতীয় সংবিধানের ২২৩ অনুচ্ছেদের ব্যবস্থা অনুসারে বিধানসভা ১৯৮৬-৮৭ আর্থিক বছরের জন্য অনুমিত ব্যয়ের ক্ষেত্রে কয়েকটি অনুদান মঞ্জুর করেছেন। সংবিধানের ২০৪ অনুচ্ছেদ অনুসারে আনীত এই বিধেয়কের উদ্দেশ্য হল একীকৃত তহবিলে প্রভৃত ব্যয় এবং ১৯৮৬-৮৭ আর্থিক বছরের জন্য পশ্চিমবঙ্গ সরকারের অনুমিত ব্যয় প্রসঙ্গে বিধানসভা কর্তৃক প্রদত্ত অনুদানের ব্যবস্থা করা। প্রভাবিত ব্যয় বাবদ এই বিধেয়ককে অর্থের যে পরিমাণ ধরা হয়েছে, সেই পরিমাণ ইতিপূর্বে সম্মুখে উপস্থাপিত বিবৃতিতে প্রদর্শিত পরিমাণ অপেক্ষা বেশি নয়।

সংবিধানে ব্যবস্থা আছে যে, এই অর্থের পরিমাণ কমবেশি হতে পারে কিংবা কোনও

মঞ্জুর করা অনুদানের লক্ষ্য পরিবর্তিত হতে পারে কিংবা রাজ্যের একীকৃত তহবিলের প্রভাবিত ব্যয়ের পরিমাণ কমবেশি হতে পারে, এই বিধেয়কের এইরূপ কোনও সংশোধনী প্রস্তাব আনা চলবে না।

প্রস্তাবিত উপযোজন বিস্তারিত বিবরণ সংশ্লিষ্ট তপশিলে পাওয়া যাবে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই কথাগুলো বলে আমি আমার এই প্রস্তাব সভায় গ্রহণের জন্য সুপারিশ করছি।

**শ্রী সুব্রত মুখার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী তথা অর্থমন্ত্রী যে অ্যাপ্রোপ্রিয়েশন বিল আমাদের সামনে নিয়ে এসেছেন সেটা একটা প্রথাগত বা বিধানগত ব্যাপার হলেও আমি এই বিলের বিরোধিতা করছি। স্যার, আমি আগেই একটা কথা বলে রাখি, আমরা বারে বারে বলি এবং আপনি মাঝে মাঝে বলেন যে হাউসে মেম্বারদের গুরুত্বপূর্ণ ভূমিকা হচ্ছে তাঁদের সিরিয়াসনেস দেখানো। এখন অ্যাপ্রোপ্রিয়েশন বিল নিয়ে আলোচনা হচ্ছে, এই সময় বিভাগের সদস্যদের এবং বিশেষ করে ভারপ্রাপ্ত মন্ত্রীদের এই হাউসে থাকা উচিত ছিল। তাঁরা যে সমস্ত কথা দিয়েছিলেন যে এই এই কাজ করব যে যাঁর নিজের দপ্তরের ক্ষেত্রে—ডিমান্ডের উপর আলোচনা চলাকালীন আজকে ২ মাস হতে চলল এই হাউস চলাকালীন যে কথা বলেছেন ডিমান্ডের উপর আলোচনা করার ক্ষেত্রে এখন হাউস শেষ হতে চলল তাঁদের দপ্তরের সমস্ত কাজ তাঁরা করতে পারেন নি। বরং উল্টো কাজগুলো তাঁরা করেছেন। স্যার, আমি মনে করি আর একবার এই ব্যাপারে স্ট্রিকচার দেওয়া উচিত। আজকে সরকারি দলের সমস্ত ভারপ্রাপ্ত মন্ত্রীদের উপস্থিত থাকা অত্যন্ত জরুরি ছিল। কাকে আমরা বলব? এখন পশু পালন বিভাগের মন্ত্রী, অর্থমন্ত্রী এবং সেচমন্ত্রী আছেন। সেচমন্ত্রীকে ওনারা তো বাদই দিয়েছেন। আজকে পৌরমন্ত্রীর থাকাটা অত্যন্ত জরুরি ছিল, কারণ তাঁর বিরুদ্ধে অনেক দুর্নীতির কথা আমাদের বলার ছিল, উনি তো দুর্নীতিতে ছেয়ে গেছেন। আজকে উচিত ছিল তিন শিক্ষামন্ত্রীদের থাকার, আজকে স্বাস্থ্যমন্ত্রীর থাকা উচিত ছিল, আজকে বিদ্যুৎমন্ত্রীর থাকা উচিত ছিল। আজকে বিদ্যুৎ, শিক্ষা এবং স্বাস্থ্য এই সমস্ত বাদ দিয়ে আজকে এই বিলের উপর আলোচনা ঠিক হয় না, সম্পূর্ণ হয় না। প্রতিটি বিভাগের ব্যয়বরাদ্দ প্লেস করার ক্ষেত্রে আমরা সেই আলোচনায় অংশগ্রহণ করার ক্ষেত্রে প্রতিটি বিভাগের ব্যর্থতার কথা আমরা উল্লেখ করেছি এবং সেই ব্যর্থতার কথা উল্লেখ করতে গিয়ে সেই দপ্তরের মন্ত্রী মহাশয়ের জবাবি ভাষণে সঠিক উত্তর আমরা পাই নি। টাকা ফেরত যাবার ব্যাপারে এবং প্রতিটি ক্ষেত্রে আমরা যে সমস্ত ব্যর্থতার কথা উল্লেখ করেছি, প্রতিটি দপ্তরে আমরা যা বলেছি—আপনি প্রসিডিংস খুলে দেখুন—আমরা যে সমস্ত প্রশ্ন করেছি তার উত্তর না দিয়ে কেন্দ্রীয় সরকারের দোষ দেখানো হয়েছে এবং বিহার, উত্তরপ্রদেশ সরকারের সঙ্গে একটা তুলনামূলক চিত্র আমাদের সামনে তুলে ধরা হয়েছে। আমরা যে কাজের কথা বলেছি সেই কাজ কেন হয় নি তার কারণ দেখিয়ে বিহার করেনি সেই উদাহরণ আমাদের সামনে তুলে ধরা হয়েছে। তারপর আবার কেন্দ্র টাকা দিচ্ছে না—সব দপ্তরের এক উত্তর। ১৯৭৫-৭৬ সালের তুলনায় ১৯৮৬-৮৭ সালে প্রায় প্রতিটি ক্ষেত্রে ব্যয় বরাদ্দ বৃদ্ধি পেয়েছে সত্য, কিন্তু উল্লেখযোগ্য কোনও ফল হয়নি। প্রতিটি দপ্তরে যে ব্যয় বরাদ্দ ছিল টাকা খরচ না হওয়ার ফলে সেই টাকার অনেকখানি অংশ ফেরত গেছে। শুধু মাত্র সেই বিভাগের সুষ্ঠ

পরিকল্পনার অভাবে। এই কথা আমরা বারে বারে বলেছি, কিন্তু মাননীয় মুখ্যমন্ত্রী অস্বীকার করেছেন। মাননীয় মুখ্যমন্ত্রী নিজের বইকে কি ভাবে অস্বীকার করেন সেটা আমরা বুঝতে পারি না। কি ভাবে টাকা ফেরত গেছে সেটা আমি বলব। প্রত্যেকবার অনেক বেশি টাকা বরাদ্দ হচ্ছে, সংখ্যাধিক্যের জোরে সেটাকে পাশও করিয়ে নিয়ে যাচ্ছেন। কিন্তু পরিকল্পনার অভাবে, উপযুক্ত প্রশাসনিক নিয়ন্ত্রণের অভাবে সেই টাকা খরচ করা যাচ্ছে না। আমরা সেটা উল্লেখ করেছি এবং এই সরকার কিভাবে চলছে সেই কথাও আমি উল্লেখ করেছি। স্যার, শ্রম ও কর্মসংস্থান এই খাতে ১৯৮৫-৮৬ সালে বরাদ্দ ছিল ১৩ কোটি ৭৮ লক্ষ টাকা, সেখানে খরচ না হয়ে বসে ১১ কোটি ৬০ লক্ষ ৬৪ হাজার টাকা। ক্ষুদ্র সেচ, সেটা খুবই গুরুত্বপূর্ণ দপ্তর এখানে টাকা খরচ হয়নি। ক্ষুদ্র সেচের উপর নির্ভর করে গোটা দেশের অর্থনীতি, সেই ক্ষুদ্র সেচের ভবিষ্যত অন্ধকার। ষষ্ঠ যোজনায় ব্যর্থ হয়েছেন এবং সপ্তম যোজনায় ব্যর্থ হবেন। ক্ষুদ্র সেচের মতো গুরুত্বপূর্ণ বিভাগে টাকা ব্যয় করতে পারেননি। এই খাতে ২২ কোটি ৪৪ লক্ষ ৫০ হাজার টাকা বরাদ্দ ছিল সেখানে ৬ কোটি ১৩ লক্ষ ৩ হাজার টাকা ব্যয় করতে পারেননি। আজকে স্যালো টিউবওয়েল'র অভাবে জমিতে দ্বিফসল হচ্ছে না। ডিপ টিউবওয়েল খারাপ হয়ে পড়ে রয়েছে শয়ে শয়ে। আমাদের সময়ে নদীয়া, মুর্শিদাবাদ এবং মেদিনীপুরে যে সমস্ত জায়গায় ডিপ টিউবওয়েল ছিল সেখানে এতো বেশি জল দেওয়া হত যে সেই এলাকার জলের লেভেল নিচে নেমে গিয়েছিল। আমাদের সময় যে সমস্ত জমিতে দ্বিফসল অসম্ভব ছিল সেখানে দ্বিফসল তিন ফসল হয়েছে।

[1-50—2-00 P.M.]

আজকে সেখানে ক্ষুদ্রসেচ এবং বৃহৎ সেচের ক্ষেত্রে চূড়ান্ত ব্যর্থ হয়েছেন, সেখানে কিছু করা সম্ভব হচ্ছে না। খাদ্য দপ্তরে ৪৭ কোটি ৯৫ লক্ষ টাকা বরাদ্দ ছিল, এইবার ১ লক্ষ ৯৫ হাজার টাকা প্রায় ২ লক্ষ টাকার মতো ব্যয় হয়নি। সাধারণ শিক্ষা খাতে ৪৪ কোটি ১৭ লক্ষ ১৪ হাজার টাকা বরাদ্দ ছিল সেখানে ৮ কোটি ৮২ লক্ষ ১৪ হাজার টাকা ব্যয় হয়নি। শ্রমকল্যাণ দপ্তরে ১৩ কোটি ১৫ লক্ষ ৭০ হাজার টাকা বরাদ্দ ছিল আর সেখানে ব্যয় হয়নি ১২ কোটি টাকার মতো। শিক্ষা দপ্তরকে আপনার সবচেয়ে বড় দপ্তর বলে মনে করেন সারা ভারতবর্ষের মধ্যে সেই শিক্ষা দপ্তরের সাড়ে আট কোটি টাকার মতো ব্যয় হয় নি। অর্থাৎ ৮ কোটি ৫০ লক্ষ কয়েক হাজার টাকার মতো খরচ করতে পারেন নি। তার পরে স্বরাষ্ট্র দপ্তর রয়েছে, বিচার বিভাগ রয়েছে এগুলোর কথা তো বাদই দিলাম। সুতরাং প্রশাসন চলছে আজ কোথায়, অথচ এগুলো সবচেয়ে গুরুত্বপূর্ণ বিভাগ। এই ব্যাপারে এক অদ্ভুত ব্যাপার যে এইসব গুরুত্বপূর্ণ বিভাগের বরাদ্দ থেকে অতিরিক্ত ব্যয়বরাদ্দ হয় মেনটেনেন্স খাতে এবং অফিসিয়াল খরচ পারপাসে। সেখানে দেখা গেছে এক একটি জেলায় পার মান্থ প্রায় ২ লক্ষ ৭৫ হাজার টাকার মতো খরচ হচ্ছে মন্ত্রীদের ডি. এ ইত্যাদি দেওয়ার জন্য। সরকারি প্রশাসনের টাকায় মন্ত্রীরা স্বপরিবার এবং স্বদল নিয়ে গিয়ে আনন্দ উৎসব করছেন। সম্পূর্ণ দলের লোক নিয়ে সরকারি টাকায় ঘোরা হচ্ছে, এতে এস্টাব্লিশমেন্ট খরচ যে উত্তরোত্তর বেড়ে চলেছে এই খরচগুলি কাদের হচ্ছে? এই দিকে আপনারা বলে বেড়ান যে আমাদের খরচের টাকা নেই। এস্টাব্লিশমেন্ট মেনটেনেন্স খরচ অনেক বেশি পরিমাণ বেড়েছে। আমি এমনও কথা বলি স্বয়ং মুখ্যমন্ত্রীকে যে এই ব্যাপারে তদন্ত করে দেখুন যে মন্ত্রীরা লাল

আলো জালিয়ে গাড়ি ব্যবহার করছেন। আপনার এই ব্যাপারটি গোচরে আছে কিনা তবে আপনি যেখানে কাগজে প্রায় বলেন যে ব্যয় সংকোচ করতে হবে সেখানে একটার পর একটা মন্ত্রী নিয়মিতভাবে কত লিটার পেট্রোল পোড়াচ্ছেন তার খোঁজ রাখেন কি? কোনটি নিজের দপ্তরের গাড়ি কোনটি আবার সেন্ট্রাল পুলের গাড়ি এইভাবে গাড়ির অপব্যবহার এবং পেট্রোলের অপব্যবহার হচ্ছে তার কোনও খবর রাখেন কি? আমার মনে হয় ইট ইজ এ পার্ট অফ করাপশন। আপনি তো এই বিল পাশ করিয়ে দেবেন। আমি এই ব্যাপারে উল্লেখ করতে চাই বিশেষ করে কয়েকটি দপ্তর সম্বন্ধে, সেখানে আমি কয়েকটি দপ্তরের ব্যয় সম্বন্ধে স্টেট বাজেটে জানিয়েছিলাম এক নীতিগতভাবে আপনাদের এই ব্যাপারে মতো পার্থক্য আছে কিন্তু তাহলেও সংখ্যাধিক্যের জোরে বাজেট পাশ করিয়ে দেবেন। আপনারা শিক্ষার মান কত বাড়াতে পেরেছেন, বাজেটে তো অনেক অর্থবরাদ্দ করেছেন কিন্তু শিক্ষায় কত উন্নতি করতে পেরেছেন? আপনারা যে শিক্ষার জন্য অতিরিক্ত ব্যয় ধরেছেন কতটা শিক্ষার সম্প্রসারণ করতে পেরেছেন? আপনারা শিক্ষা সম্প্রসারণের জন্য যে দ্বিমুখো নীতির কথা লেখেন, সেক্ষেত্রে শিক্ষা চেতনার সৃষ্টি করতে সক্ষম হয়েছেন কি? শিক্ষাক্ষেত্রে আপনারা এক চরম নৈরাজ্য এবং অরাজকতার সৃষ্টি করেছেন। আপনার শিক্ষা সম্প্রসারণের ক্ষেত্রে কত পারসেন্ট মানুষকে শিক্ষিত করতে পেরেছেন? অন বিহাফ অফ দি এডুকেশন ডিপার্টমেন্ট আপনারা কত পারসেন্ট শিক্ষার মান বাড়িয়েছেন? কত পারসেন্ট নিরক্ষরকে অক্ষরদান করতে সক্ষম হয়েছেন? কত পারসেন্ট অ্যাডাল্ট এডুকেশন বাড়াতে পেরেছেন? আপনারা কত পারসেন্ট মাইনরিটি শিক্ষা বিস্তার করতে পেরেছেন? উপরন্তু কাগজে দেখেছি আপনারা দ্বিমুখী শিক্ষাব্যবস্থা করে শিক্ষাজগতে শোষণের বিরুদ্ধে এবং সামন্ততন্ত্রের বিরুদ্ধে রুখে দাঁড়িয়ে শিক্ষা মেশিনারিকে এমন একটা দ্বিমুখী শিক্ষার মধ্যে দিয়ে সমাজতান্ত্রিক মানসিকতা গড়ে তোলার চেষ্টা করেছেন যার ফলে একটা কলোনিয়াল ব্যবস্থা আপনারা তৈরি করেছেন। বড় লোকের ছেলেরা জনে জনে বস্কো, কে.জি কনভেন্টে পড়বে, তাদের ছেলেমেয়েদের জন্য মাসে হাজার হাজার টাকা খরচ হবে আর গরিবের ছেলেদের বাধ্যতামূলকভাবে বাংলা ইস্কুলে পড়ানো হবে যাতে তারা কম্পিটিশনে আসতে না পারে। এই রকম ব্যবস্থা তো আপনারা করে দিয়েছেন এর চেয়ে বড় শোষণ আর কি কি হতে পারে? আপনাদের দ্বিমুখী নীতি কোথায়? শুধু টাকা খরচ করছেন আর মন্ত্রীদের ছেলে-মেয়েদের বড় ইস্কুলে পড়ার ব্যবস্থা করে দিচ্ছেন। আপনাদেরই আমলে কবি দীনেশ দাস, যিনি মার্কসিস্ট কবি বলে পরিচিত তিনি কোনও পেনসেন পান নি, এবং তার মৃত্যুর পর তাঁর বিধবা স্ত্রী এবং মন্ত্রীদের দরজায় ঘুরে ঘুরে আজ পর্যন্ত পেনসন পেলেন না। তিনি আমাদের পর্যন্ত চিঠি লিখেছেন যে তিনি এখনো পেনসন পাননি। আজকাল ডি.আই. দপ্তরে টাকা না দিলে ঘুস না দিলে পেনসন পাওয়া যায় না। আপনারা শিক্ষা ব্যবস্থায় পে-প্যাকেট স্কীম চালু করেছেন। আমি অন বিহাফ অফ দি মিনিস্টার বলতে চাই এই পে-প্যাকেট স্কীম সম্পূর্ণভাবে ফ্লপ করেছে। স্যার, আজকে সরকারি সমস্ত কলেজগুলিতে দেখা যাচ্ছে প্রতিটি কলেজে বছরের পর বছর শিক্ষার সম্প্রসারণ হচ্ছে, অথচ ৭০ পারসেন্ট প্রিন্সিপাল নেই। এই হচ্ছে শিক্ষার অগ্রগতি। চন্দননগরে একটি প্রতিষ্ঠিত কলেজের জমি কেটে—ভবানীবাবুর প্রেস্টিজ লড়াইয়ের ইস্যু করে সেখানে রবীন্দ্রভবন করা হয়েছে। যদিও মুখ্যমন্ত্রী রাজি ছিলেন না, তা সত্ত্বেও করা হয়েছে। এই তো অবস্থা। কলেজগুলিতে কিছু পরিমাণে অস্থায়িভাবে অধ্যক্ষদের নিয়োগ করা হচ্ছে, অবশ্য কলেজ ইউনিভার্সিটি কমিশনের

নামে। আমি বহুবার বহু কলেজের ব্যাপারে উল্লেখ করে বলেছি যে, কলকাতার বুকের উপর দক্ষিণ কলকাতায় গিয়ে যদি খবর নেন তাহলেই জানতে পারবেন শুধু আপনার দলের সমর্থক বলেই তিনি পাশ করেছেন থার্ড ডিভিসনে ম্যাট্রিক ও থার্ড ডিভিসনে বি.এ., থার্ড ডিভিসনে এম.এ.। তারপর হাস্যরসের উপর একটা পি.এইচ.ডি. করেছেন, তাঁকে করে দেওয়া হয়েছে অধ্যক্ষ। কলেজে তিনি একদিন পড়াতে গিয়েছেন মঙ্গলকাব্য পড়াতে গিয়ে তিনি পড়াচ্ছেন লেনিনের সম্পর্কে। তখন একটা ছেলে হঠাৎ দাঁড়িয়ে বললেন স্যার, মঙ্গলকাব্যের সঙ্গে লেনিনের কি সম্পর্ক? ঐ তো ওরা আগে মানবতাবাদের উপকারের ব্যবস্থা করত, মানবতাবাদের কথাও বলত, মঙ্গলকাব্যও বলত। সুতরাং আগে লেনিন মঙ্গলকাব্যটা বুঝে নিতে হবে। এই সমস্ত অধ্যক্ষ আজকে ভর্তি হয়ে গেছে। সর্বনাশ শুধু কংগ্রেসের লোকের নয়, সর্বনাশ হচ্ছে কমিউনিস্টের, সবার। এই ব্যাপারে যাদবপুর, কলকাতা ও কল্যাণী বিশ্ববিদ্যালয়ে একের পর এক চেহারাগুলি যদি আপনারা দেখেন তাহলেই বুঝতে পারবেন কি অবস্থা, এবং শিক্ষার ব্যাপারে আমাদের সদস্য শিশিরবাবু যা বলেছেন তার জন্য আমি তাকে সাবস্ট্যানশিয়েট করতে চাই। এটা তো অন্যায় নয়। কতবড় বে-আইনি করছেন সেটা উনি জানেন এবং উনি এটা পারস্যু করছেন। একটা অর্ডিন্যান্সের জন্য তাঁকে বহুবার বলেছি—কলকাতা বিশ্ববিদ্যালয় সম্বন্ধে একটা বিল নিয়ে আসুন যাতে আলোচনা করা যায়। অথবা এই বিধানসভায় কোনও রকম যদি আলোচনার ব্যবস্থা হয় তাহলে আমি বক্তব্য রাখব; সেটা জানতেও পারেন, নাও পারেন, এক মত হতে পারলে তো ভাল কথা। স্যার, আপনি সংবিধানটা দেখুন, মুখ্যমন্ত্রী নিশ্চয় এটা দেখবেন দুটি পার্ট আনকনস্টিটিউশনালের ব্যাপারে উনি ইরেগুলার নন সেখানে ১২৩ নম্বর আর্টিকেলে ক্যাটিগোরিক্যালি বলা আছে, If at any time, except when both Houses of Parliament are in session, the president is satisfied that circumastances exist which render it necessary for him to take immediate action, he may promulgate such ordinances as the circumstances appear to him to require. শুধুমাত্র হাউস চলাকালীন প্রশ্ন নয়, এটা এটাতে সাটিসফাই হতে হবে। এ পর্যন্ত পেয়ে গেছেন। এখানে আরও ক্যাটিগোরিকালি বলা হয়েছে If at any time, except when the Legislative Assembly of a State is in session, or where there is a Legislative council in a State, except when both Houses of the Legislature are in session, the Governor is satisfied that circumstance exist which render it necessary for him to take immediate action, he may promulgate such ordinances as the circumstances appear to him to require.. এটা তো হাউস চলাকালীন। উনি দীর্ঘদিনের প্রবীণ মানুষ মুখ্যমন্ত্রী ছাড়াও এই বে-আইনিটা কি করে করছেন আমি বুঝতে পারছি না। হাউসকে অসম্মান করা এটা তো কংগ্রেস, কমিউনিস্ট-র প্রশ্ন নয় টোটাল হাউসকে অসম্মান করছেন উনি; আজকে এই জিনিসটা বিচার করতে বলছি। কাউল অ্যান্ড সাকদার-র ২ নম্বর ভলিউমে দেখুন সেখানে ৫২১-র পাতায় Ordinances and proclamation by the president. The ordinance making power of the president has on a number of occasions been discussed in Lok Sabha. Members have objected to the frequent resort to this power by the Government and expressed the view that ordinances might be promul-

gated only when it is absolutely necessary. হাউস চলাকালীন এই অ্যাবসলিউটলি নেসেসারি কথাটা কি আজও প্রযোজ্য নয়—এ জিনিসটা ছাড়াই হবে? শিক্ষার সঙ্গে বরাদ্দ হিসাবে আলোচনা হবে কি করে অ্যাপ্রোপ্রিয়েশন বিল রাখা যায়। একটি মাত্র উদ্দেশ্যেই আনা হবে—রাজনৈতিক উদ্দেশ্য। আমরা তো অনেক জায়গায় বলেছি ওদেরকে সহযোগিতা করব—কলকাতা বিশ্ববিদ্যালয়কে অচল থেকে সচল করা হবে। আমি নিজে দায়িত্ব নিয়ে বলছি, এটার মানে কি এই শুধুমাত্র মার্কসবাদী কমিউনিস্ট পার্টির সুযোগ দিতে হবে। যেহেতু দেওয়ালে লেখা এডুকেশন মানুষকে বোঝাতে পারছে—আজকে এই বে-আইনি অর্ডিন্যান্স করে কলকাতা বিশ্ববিদ্যালয়কে কব্জা করতে চাইছে। হোয়াট ফর? সিনেট, সিন্ডিকেটের নির্বাচন যদি কলকাতা বিশ্ববিদ্যালয়ের দুর্দশাকে রক্ষা করার জন্য হয় তাহলে আমরাও একমত হতে রাজি আছি। বহু জায়গায় আমরা একমত হয়েওছি। কিন্তু এটা কার জন্য-শুধু মার্কসবাদী কমিউনিস্ট পার্টির মানুষকে এই দিকে ঢুকিয়ে দেবার জন্য?

[2-00—2-10 P.M.]

শিক্ষার ক্ষেত্রে আর একটা দুর্নীতির কথা বলি। মুখ্যমন্ত্রী এর জবাব দেবেন কিনা জানি না। আমি বলছি কম পক্ষে ২ হাজার জায়গায় পশ্চিমবাংলায় যেখানে লেখা আছে সাইট ফর স্কুল। অথচ সেখানে কোনও স্কুল নেই, বিল্ডিং নেই। কিন্তু ৩/৪ জনকে নিয়োগ করা হয়েছে যারা বেতন পেয়ে সিপিএম পার্টি করছে। সাইট ফর রেলওয়ে থাকলে মুখ্যমন্ত্রী বলেন সাইন বোর্ড তুলে নিতে হবে। সুতরাং আপনি কি বলবেন যেখানে স্কুল নেই অথচ সাইট ফর স্কুল আছে সেগুলি সব তুলে নেবেন। প্রাইমারি ও নিরক্ষরদের জন্য টাকা কেন্দ্র থেকে আসে। আরও বলা যেত কিন্তু অত সময় নেই। স্বাস্থ্যের কথা বলব। হাসপাতালগুলি দেখেছেন কিনা জানি না। আপনি উত্তরবঙ্গ থেকে বর্ধমান পর্যন্ত হাসপাতালগুলি দেখুন এবং প্রাইমারি হেলথ সেন্টারগুলি দেখুন। আপনার দলের এম.এল.এ.রাই বলেছেন ডাক্তার নেই, নার্স নেই, ওষুধ নেই, ধেড়ে ধেড়ে ইঁদুর ঘুরে বেড়াচ্ছে, একটা বেডে ৪টি রুগী শুয়ে আছে। পি.জি হাসপাতাল যেটা একদিন গৌরবের বস্তু ছিল আজ সেখানে কোনও ফ্রি-বেড থাকবে না ঠিক করছেন। সেখানে গিয়ে দেখবেন যেসব ভাল ভাল মেশিন এনেছেন তার একটাও কাজ করে না। একটা হাত ভেঙ্গে গেলে এক্সরে করতে ৩ মাস সময় লাগবে। এন.আর.এস. মেডিক্যাল কলেজে কি অবস্থা চলছে সেটা একবার গিয়ে দেখুন। কিন্তু ওদের কানে জল ঢোকে না। বারে বারে হেলথ মিনিস্টারকে বলা হয়েছে। তিনি হঠাৎ ঠিক করবেন খালি পায় ডাক্তার তৈরি করবেন। প্রত্যেক জায়গায় গিয়ে দেখবেন ডাক্তারদের কোনও নিরাপত্তা নেই। বড় বড় ডাক্তাররা বলছেন আমরা গ্রামে যেতে রাজি আছি তবে আমাদের অ্যাপারেটার্স দিতে হবে, ওষুধ দিতে হবে। অনেক ডাক্তার রিসার্চ করেন। যখন ট্রান্সফার করা হয় তখন টাকা দিয়ে সেই সমস্ত ডাক্তারদের ট্রান্সফার করতে হয়। এসব আপনি এনকোয়ারি করে দেখুন। যাঁরা রিসার্চ করছেন তাঁরা কেউ কোনও সুযোগ পান না। মেডিক্যাল এডুকেশন সম্বন্ধে বলতে চাই যে সেখানে খালি পায় কতকগুলি ছাত্রকে নিয়ে এক্সপেরিমেন্ট করার পর তাঁদের বলা হল যে খালি পায় হবে না। তারা না ডাক্তার না হাফ ডাক্তার। তাদের বয়স চলে গেল আর তারা চাকরি পাবে না। কেউ বলেন কেন্দ্রে তুঘলকি রাজত্ব আছে। আমি বলছি এখানে ছোট তুঘলকি রাজত্ব আছে। তুঘলক বেঁচে থাকলে লজ্জা পেতেন। জনডিস হচ্ছে সেখানে

রেকর্ড দেখুন আপনার সরকারি দলের সদস্যরা বলছেন ট্যবলেট পৌছায় না। সেখানে অন্যান্য ট্রিটমেন্টের কথা ছেড়ে দিলাম। হেলথ এবং স্যানিটেশন প্রচণ্ডভাবে করাপশন হচ্ছে। কেন্দ্রীয় সরকার বলছেন গ্রামে টিউবওয়েল করার জন্য টাকা নাও। কিন্তু রাজ্য সরকার কিছু করছেন না। বাঁকুড়া, পুরুলিয়ায়, মালদহে প্রচন্ড জলাভাব। কলকাতায় এক বালতি জলের জন্য এক টাকা, দোতলায় ২ টাকা, তিনতলায় ৩ টাকা। আজকে এগুলি চোখে দেখা যায়, হাতে ছোঁয়া যায়, এগুলি আমার বক্তৃতার অপেক্ষা রাখে না। আজকে কলকাতায় জলের উপর ট্যাক্স আদায় করছেন। আজকে যেখানে জল সরবরাহ করতে পারছেন না, ঘোলা জল, কেঁচো ছেড়ে জল যেখানে দেওয়া হচ্ছে সেখানে জলের উপর ট্যাক্স আদায় করা হচ্ছে। একথা বললেই বলবেন কেন্দ্রীয় সরকার দিচ্ছে না, কেন্দ্রীয় সরকার করছেন না। এর পরে বিদ্যুতের প্রশ্নে আসছি। বিদ্যুতে বহু কোটি টাকা ধার্য করা হয়েছে, গত বছরের চেয়ে এবছরে বেশি ধার্য করা হয়েছে। আমি দায়িত্ব নিয়ে বলতে পারি কেন্দ্রীয় সরকার বিদ্যুতের ব্যাপারে যদি কোনও ঔদাসীন্য প্রকাশ করে থাকেন রাজ্যের উপর তাহলে আমরা কংগ্রেস হওয়া সত্ত্বেও কেন্দ্রীয় সরকারের কাছে দরবার করতে রাজি আছি। কিন্তু বিদ্যুতের ব্যাপারে কেন্দ্রীয় সরকারের দায়িত্ব কি—কেন্দ্রীয় সরকারের দায়িত্ব হচ্ছে মূল প্রোজেক্ট দেওয়া, আর রাজ্য সরকারের দায়িত্ব হল মেনটেন্যান্স অ্যান্ড প্রোডাকশন করা। যদি নতুন প্রোজেক্ট মূল প্রোজেক্ট না হয় তাহলে আমরাও কেন্দ্রের বিরুদ্ধে স্লোগান দিতে রাজি আছি। কিন্তু ব্যর্থতা কোথায়—ব্যর্থতা মেনটেন্যান্স অ্যান্ড প্রোডাকশন। বিদ্যুত মন্ত্রী এখানে বসে বার বার বলেছেন যে বিদ্যুতের অভাব হবে না, অথচ গ্রীষ্ম শুরু হওয়ার আগেই, বাজেটের শুরুতেই কলকাতায় ডোমেস্টিক কনজাম্পশন পর্যন্ত পুয়োরেস্ট হয়ে গেছে। আমি ইন্ডাস্ট্রিয়াল কনজাম্পশনের কথা তুলছি না, রেশনিংএর কথা বলছি না, আজকে ডোমেস্টিক কনজাম্পশন কমে গেছে সাপ্লাই নেই বলে। কেন্দ্রীয় সরকার আমাদের কোলাঘাট দিয়েছেন, আপনারা প্রোডাকশন করতে পারছেন না। ফরাক্কা দিয়েছেন, সেখানে ইউনিয়ন করে আরওটা বাজাচ্ছেন। সাঁওতালদি, ডি.পি.এল সব দিয়েছেন, কিন্তু এরা মিনিমাম প্রোডাকশন পর্যন্ত করতে পারেন নি। আপনারা প্রচুর বিদ্যুত উৎপাদন করতে পারতেন কিন্তু আপনারা ভাল, কয়লা, তেল, ছাই সরাবার ব্যবস্থা করতে পারেননি, ফলে বিদ্যুত উৎপাদন ব্যাহত হয়েছে। তার জন্য কি কেন্দ্রের দোষ? নতুন ৩টি বড় থার্ম্যাল প্রোজেক্ট করা হয়েছে, তার মধ্যে পশ্চিমবঙ্গে একটি হয়েছে। আজকে টালিগঞ্জ পর্যন্ত পাতাল রেল শেষ করে দেওয়া হয়েছে, জ্যোতি বাবু পাতাল রেলে চড়ে আনন্দ পেয়েছেন শুনলাম। কিন্তু স্যার, সেকেন্ড ব্রিজ—তার দুইদিকে দুটো থাম্বা পুঁতেছেন মাত্র মাঝখানে ফাঁকা। সে সম্বন্ধে প্রশ্ন করলে গ্লোবাল টেন্ডারের নাম করে নানা যুক্তি তর্ক লজিক ফ্যালাসি দিয়ে সেটাকে বাই পাশ করে চলে যাওয়া হচ্ছে। বিদ্যুতের ক্ষেত্রে অবস্থা অত্যন্ত শোচনীয়। ওঁরা বলছেন মালটি ন্যাশনাল নিয়ে আসবে, জয়েন্ট ভেনচার করব, কিন্তু কোথা থেকে করবেন? বেসিক জিনিস হচ্ছে বিদ্যুত, সেই বিদ্যুতের অবস্থা অত্যন্ত শোচনীয়। আজকে বিদ্যুতের এই অবস্থা থাকলে কিছু করতে পারবেন? সেজন্য শিল্পপতিরা ৯ বছর ধরে ঠকাচ্ছে। রাইটার্স বিল্ডিংসে তাদের বললে তারা বলে কাল থেকে করব। আপনারা এখানে কারখানা খোলার জন্য মাল্টিন্যাশনাল কোম্পানি গোয়েঙ্কা, [illegible]কে ডাকছেন, জাপানে যাচ্ছেন। আপনাদের শিল্প মন্ত্রী তো ৩/৪ বার জাপান ঘুরে এলেন, মুখ্যমন্ত্রী বাইরে গেলেন এখানে সমস্ত বিনিয়োগকারীদের নিয়ে আসবেন বলে, কিন্তু বলুন কোথায় কোথায় এই সব

বিনিয়োগকারীরা বিনিয়োগ করেছে? সল্টলেকে ইলেকট্রনিক্সের কিছু টুকিটাকি হয়েছে, কিন্তু সত্যিকারে এমপ্লয়মেন্ট ওরিয়েনটেড যাকে বলে সেই কারখানা কোথায় তৈরি করতে পেরেছেন? সেজন্য অনেক সময় অনেক প্রশ্ন সামগ্রিকভাবে দেখতে হয়। শিল্প ক্ষেত্রে আমি বহুবার বলেছি লেবার ডিপার্টমেন্ট থেকে কনসিলিয়েশন ডিপার্টমেন্ট আলাদা করুন। আমাদের সরকার এমনই দৈন্য দশায় ভুগছেন যে প্রভিডেন্ট ফান্ডের টাকা ই এস আই স্কীমের নিয়ে নিচ্ছেন। আমরা বহুবার বলেছি যে লেবার ডিপার্টমেন্টে কাজ হয় না, একটা স্ট্যাটুটরি আলাদা কনসিলিয়েশন ডিপার্টমেন্ট বলুন, তাদের আইন সঙ্গত অধিকার দিয়ে নিরপেক্ষ মানুষ দিয়ে যদি কনসিলিয়েশনের ব্যবস্থা করেন তাহলে বহু ইন্ডাস্ট্রিয়াল ডিসপিউট—বাইপার্টাইট, ট্রাই পার্টাইটা এগুলি সলভ হতে পারে।

[2-10—2-20 P.M.]

কিন্তু রাজনৈতিক নিয়ন্ত্রণে সেটা হচ্ছে না। একটা স্ট্যাটুটরি বডি কনসিলিয়েসন বডি এই সরকার করলেন না। বহু জায়গায় আইন আছে লকআউট-কে বে-আইনি বলে ঘোষণা করতে পারেন। কিন্তু এই সরকার সেটাও করছেনা এই সমস্ত মালটিন্যাশনালের ক্ষেত্রে। সেদিন নিউ সেন্ট্রাল, লাডলো জুটমিল বন্ধ হয়েছে, গৌরী শঙ্কর জুটমিল বন্ধ হয়েছে, আরও ৬টি জুটমিল বন্ধ হয়েছে র জুট বন্ধ হবার জন্য এটা ঘটেছে আমরা কাগজে দেখেছি। আমরা সকলে চিৎকার করে বলেছি রাজ্য সরকারের হাতে যে আইন আছে তার দ্বারা যেটুকু সুরাহা করা সম্ভব করুন। কিন্তু এই সরকার সেটাও করছে না। কারণ ওঁদের টাকায় রাজ্য এবং এঁদের দল চলছে। এবারে আমি পূর্ত দপ্তর সম্বন্ধে কিছু বলব। আমি এর আগে বলেছিলাম পূর্তমন্ত্রী নাটক করেন। কিছুদিন আগে দেখলাম উনি একটা টেলিফোন কাঁধে নিয়ে টেলিফোন ম্যানেজারের কাছে গিয়ে বললেন, আমার টেলিফোন চলছে না কাজেই ভাঙ্গা টেলিফোনটা দিয়ে গেলাম। কিন্তু যেটা তাঁর নিজের কাজ সে সম্বন্ধে উনি কতটা কি করছেন বলতে পারেন? ভাঙ্গা রাস্তাগুলির মেরামত কতটা করেছেন বলবেন কি? উনি তো গাড়িতে আসেন, দেখেছেন রাস্তার কি অবস্থা হয়েছে? মেনটেনেন্স-এর কি অবস্থা একবার দেখেছেন কি? বর্ষার পর যে তাপ্পিগুলো দেওয়া হত সেগুলি পর্যন্ত এখন আর দেওয়া হয় না। এই জিনিস কলকাতা এবং কলকাতার বাইরেও চলছে। বহু জায়গায় এই রাস্তার জন্য অ্যাকসিডেন্ট হয়েছে কিন্তু কোনও সুরাহা নেই। পূর্ত দপ্তরের অধীনে যে সমস্ত বাড়িগুলি আছে সেগুলো অ্যালট করবার ব্যাপারে যে ঘটনা ঘটে সেটা আমি বলছি এবং এটা খুব দায়িত্ব নিয়েই বলছিঁ। মন্ত্রী মহাশয় নিশ্চয়ই জানেন টাকা না দিলে, মন্ত্রীর সঙ্গে সম্পর্ক না থাকলে কাউকে বাড়ী দেওয়া হয় না। ওঁর দলের একজন আমাকে বলেছে—নাম বলব না—আমি গিয়েছিলাম মন্ত্রীর কাছে একটা ঘরের জন্য। আমাকে বলা হল পার্টি ফান্ডে কিছু টাকা দাও। তখন তিনি বললেন, গরিব মাস্টার টাকা দিতে পারবেন না। তখন বললেন, কিছু টাকা দিন—অন্তত ২০০ টাকা দিন। সে বলল, না, তাও দিতে পারবেন্ না। তখন বললেন অন্তত ৫০ টাকা দিন। বলল, না তাও দিতে পারবেন না। তখন নিজের পকেট থেকে ৫০ টাকা বার করে বললেন এই টাকাটা ওঁকে দিতে বল, যাতে টাকা দেবার অভ্যাস বজায় থাকে। অর্থাৎ নিজের পকেট থেকে টাকা দিয়ে ঘুস প্রথাকে বজায় রাখছেন। এঁদের দলের লোকই এই সমস্ত কথা বলেছেন। অবাক হয়ে যাই এরকম লোকের হাতে সরকার গাদা ফ্ল্যাট দিয়েছেন বিলি করবার

জন্য। যেখানে ফাঁকা জায়গা পাচ্ছে সেখানেই ফ্ল্যাট তৈরি করছে এবং তারজন্য কোনও টেন্ডার দেওয়া হয় না। তার পর, এই স্ট্যাচু তৈরির নামে চূড়ান্ত দুর্নীতি চলছে। ৩/৪ জনকে দিয়েছে স্ট্যাচু তৈরি করতে—তারাও ড়িপ্রাইভড হচ্ছেন এবং সঙ্গে সঙ্গে চলছে চরম দুর্নীতি। ওই স্ট্যাচু কুমীরের মতো হয়েছে একথা বলে এক সময় এঁরা কলকাতাকে উত্তাল করে তুলেছিল। রেস কোর্সের কাছে গিয়ে দেখুন স্বামী বিবেকানন্দকে দাঁড় করানো হয়েছে যেন তিনি রেস-এর ঘোড়া আগলাচ্ছেন, ঋষি অরবিন্দের স্ট্যাচু কি অবস্থা হয়েছে একবার গিয়ে দেখে আসুন। এই সমস্ত মহাপুরুষদের স্ট্যাচু যেভাবে করছেন সেটা কিছুতেই বরদাস্ত করা যায় না। মাতঙ্গিনী হাজরার স্ট্যাচু করেছেন, হাতে একটা লাঠি, যেন অন্ধের যষ্ঠী। প্রখ্যাত খেলোয়াড় গোষ্ঠ পালের স্ট্যাচুর কাছে গিয়ে দেখুন, সামনে একটা বল, হাফ প্যান্ট পরে যেন ডাকাত ছুটছে। এগুলো তো চূড়ান্ত অশ্রদ্ধা মহাপুরুষদের প্রতি। মহাপুরুষরাই তো দেশ তৈরি করেন। আর এক সময় এঁরাই নেতাজীর স্ট্যাচু সম্বন্ধে বলেছিলেন কুমীরের লেজের মতো হয়েছে এবং সেকথা বলে বাংলাদেশ উত্তাল করে তুলেছিলেন। কাজেই আমি বলছি, এই পূর্তমন্ত্রীকে নির্বাচনের আগেই বিতাড়ন করা উচিত। এবারে আমি পৌর দপ্তর সম্পর্কে কিছু বলব—পৌর মন্ত্রী উপস্থিত থাকলে ভাল হত। নির্বাচনের আগে ১৫ই জুন ঘোষণা করলেন ৩০টি মিউনিসিপ্যালিটিতে নির্বাচন হবে না, ৭৪টি মিউনিসিপ্যালিটিতে নির্বাচন হবে। যে যে মিউনিসিপ্যালিটিতে এঁরা বুঝতে পেরেছে নিশ্চিত হেরে যাবে সেখানে নির্বাচন বন্ধ করে দিলেন। এগুলি কি ইললিগ্যাল বা ইররেগুল্যারিটি নয়? এটা কি রাজনৈতিক দুর্নীতি নয়। আপনারা শুনলে অবাক হবেন অ্যাডহক অনুদান দিতে শুরু করেছেন লক্ষ লক্ষ কোটি কোটি টাকা। এটা কি অন্যায় নয়? আমি মনে করি ইট ইজ এ ব্যাড প্রিসিডেন্ট অ্যান্ড ওয়েস্টেজ অব মানি অন দি পার্ট অব দি চিফ মিনিস্টার। আর একটা ব্যাপারে আমি মুখ্যমন্ত্রীর কাছ থেকে জবাব চাই। আমরা সকলেই জানি মুখ্যমন্ত্রী নিজে পৌরমন্ত্রীর বিরুদ্ধে জুডিসিয়্যাল এনকোয়ারি করালেন বাইপাস-এর ৪ কোটি টাকার ব্যাপারে। জুডিসিয়াল এনকোয়ারি চলল ২/৩ বছর ধরে। শুনলে অবাক হবেন, এই জুডিসিয়াল এনকোয়ারি যখন সমাপ্ত হতে যাবে তখন একজন থার্ড পার্টিকে দিয়ে মামলা করালেন এবং আজ ৩/৪ বছর হয়ে গেল সেটাকে স্টে করে রাখা হয়েছে। দিস ইজ এ পয়েন্ট হুইচ আই রিকোয়েস্ট দি চিফ মিনিস্টার টু প্লিজ অ্যানসার। সোমনাথ চ্যাটার্জি মামলায় প্লিড করতে গিয়ে বললেন এই ব্যাপারে আমরা জুডিসিয়াল এনকোয়ারি করতে পারি না, এটা আমাদের এক্তিয়ারে নয়—কারণ এটা সেন্ট্রাল গভর্নমেন্টের টাকা। জুডিসিয়াল এনকোয়ারি যদি করতে হয় তাহলে সেটা সেন্ট্রাল গভর্নমেন্ট করতে পারে। আমি ফের ইনফরমেশন জানাচ্ছি স্যার, খবরের কাগজগুলি কেন্দ্রীয় সরকারকে বলেছিল জুডিসিয়াল এনকোয়ারি করবার জন্য। মুখ্যমন্ত্রী বলুন কোন টাইমে জুডিসিয়াল এনকোয়ারি হয়েছে? আজ আট বছর হয়ে গিয়েছে, এখনও কোনও রিপোর্ট পাওয়া যায় নি। কোর্টে গিয়েও পার পাবেন না কিছু বলে। সরকার পক্ষ থেকে বলা হচ্ছে এটা আমাদের এক্তিয়ারভুক্ত নয়। Is not a corruption, is it not irregularity, এটা ধামা চাপা দেবার চেষ্টা করছেন না? আজকে এই সমস্ত জিনিস হচ্ছে। এগুলি সব নজীরবিহীন, কোনও এনকোয়ারি কমিশনের ক্ষেত্রে আজ পর্যন্ত এই রকম জিনিস হয় নি। এই রকম যদি দেখাতে পারেন তাহলে I will resign from the M.L.A. ship. এই রকম চলছে প্রত্যেকটি দপ্তরে। এর পর আইন শৃঙ্খলার কথা বলি—অবশ্য এই কথা বললে ওঁরা অনেক কিছু বলে

দেবেন। আমি অবশ্য আগেই বলেছি বিস্তৃতভাবে। ওঁরা বলেন আজকে নাকি পশ্চিমবাংলা একটা স্বর্গ রাজ্যে পরিণত হয়ে গেছে। কিন্তু আমরা জানি এবং দেশের সকলেই জানেন যে আইন শৃঙ্খলার অবনতির প্রবণতা ক্রমশ ভীষণভাবে বেড়ে চলেছে। এই সব বললে ওঁরা তার উত্তর দেন উড়িষ্যায় এতগুলি চুরি ডাকাতি রাহাজানি, দিল্লিতে এতগুলি চুরি ডাকাতি রাহাজানি আর পশ্চিমবাংলায় এত। এই সব কথা বলে পশ্চিমবাংলার অবস্থাকে ঢাকবার চেষ্টা করা হচ্ছে। আমি পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রীর কাছ থেকে জবাব চাইছি এবং আমি আমাদের বিহারের মুখ্যমন্ত্রীর সাথে উপমাও দিতে চাইছি না, আর আমি খুব দায়িত্ব নিয়ে কথা বলছি, আমাদের মুখ্যমন্ত্রী মহাগুরু, জগতগুরু এবং আমাদের মুখ্যমন্ত্রী সবচেয়ে ভাল মুখ্যমন্ত্রী বলে যদি ধরে নিই—তাহলে তিনি কি বিহারের মুখ্যমন্ত্রী উড়িষ্যার মুখ্যমন্ত্রী সাথে আইন শৃঙ্খলা সম্বন্ধে কোনও রকম আলোচনা করেন? গৃহ বধু হত্যা আজকে সংবাদপত্রেও একটা বিশেষ খোরাক হয়ে দাঁড়িয়েছে। একজন লোক সংবাদপত্রের চিঠিপত্রে লিখেছে যে গৃহবধু হত্যার প্রাচুর্যে কেরসিন তেলের ক্রাইসিস যেন না হয়ে যায়। পুলিশ এই সব ব্যাপারে এমনভাবে যুক্ত এবং তাতে সরকারি প্রশাসনের নিয়ন্ত্রণ একেবারে শিথিল হয়ে গেছে। এবং এই জন্যই আজকে এই সব ব্যাপারে আমাদের ওই রাজ্য একটা স্বর্গ রাজ্যে পরিণত হয়ে গেছে। লালবাজারের ডি ডি ডিপার্টমেন্টের অফিসারের বিরুদ্ধে আমি অনেক অভিযোগ কাগজপত্রের মাধ্যমে এনেছি। আমি যখন স্বরাষ্ট্র মন্ত্রী হবার পরের দিন তার বিরুদ্ধে অনেক অভিযোগ পেয়েছিলাম। লক-আপে নারী ধর্ষণ থেকে আরম্ভ করে খুন করা পর্যন্ত অভিযোগ তার বিরুদ্ধে করা হয়েছে এবং ব্যবস্থাও নিয়েছিলাম। কিন্তু আজকে তিনি বহাল তবিয়তে সেখানে রয়েছেন। তার সম্বন্ধে নানা অভিযোগ থাকা সত্ত্বেও আজ পর্যন্ত তার বিরুদ্ধে কোনও ব্যবস্থাই নেওয়া হয়নি। He is number one today. ডি সি কোনও কেয়ারই করেন না এই সব অভিযোগ। এই যে পুলিশ কমিশনার রয়েছেন, তার না আছে স্মার্টনেস, না আছে উপযুক্ত কৃতিত্ব, শুধু মোসাহেবী করে আজকে তিনি টপে বসে আছেন। তিনি কি কাজ করেছেন? একটা বড় ডাকাতি বা কোনও কিছু ধরতে পেরেছেন কি? সেই বৃটিশ মডেলে সমস্ত কাজ হচ্ছে। আজকে একটা চোরকে ধরে নিয়ে আসা হবে এবং বৃটিশরা যেভাবে ট্রিটমেন্ট করত সেই ট্রিটমেন্ট মতো থার্ড ট্রিটমেন্ট ফার্স্ট ট্রিটমেন্ট সেকেন্ড ট্রিটমেন্ট এই সব চালিয়ে আরও কিছু সোর্স বার করে তাকে গ্রেপ্তার করা হত এবং লক আপে পাঠিয়ে দেওয়া হয়। নারী ধর্ষণ থেকে হত্যা পর্যন্ত লক আপে একটা নৈমিত্যিক ব্যাপার হয়ে দাঁড়িয়েছে। তার কোনও রকম ব্যবস্থা হচ্ছে না। আজকে মফস্বলে যান দেখবেন সেখানে একটা সাইকেলের দোকানে পর্যন্ত ডাকাতি হচ্ছে। এবং ওঁরই নিজের বিধানসভা এলাকায় আজকে তিন জন মানুষ খুন হয়ে গেল। কয়েকদিন আগে আমি বার বার বলেছি একটা জুডিসিয়াল এনকোয়ারি করুন। কিন্তু তা করেন নি তো। নীতিগতভাবে ওনার বিধানসভা এলাকা এবং সেইজন্যই আমাদের আরও দাবি ছিল এবং এটা আমাদের অধিকার আর সেইজন্যই এই বক্তব্য রেখেছিলাম। কিন্তু উনি তা করেন নি। কারণ উনি জানেন যে যারা এই খুনের সঙ্গে যুক্ত তারা ওঁদের পার্টিরই লোক। তাই উনি ঘাঁটাতে সাহস করলেন না। আজকে সব জায়গাতেই যান দেখবেন ডাকাতির নামে খুন করা হচ্ছে। কোনও জায়গাতেই তার প্রতিবিধান হচ্ছে না। এমন বহু জায়গায় এমন কি খুনের এফ আই আর পর্যন্ত হয় না। নাম্বার অব খুন এই রকম এফ আই আর হয় নি। উনি বলছেন এটা রাম রাজ্য। হ্যাঁ

এই সব ব্যাপারে স্বর্গ রাজ্যই বটে। এখানে যেন একটা পরিষ্কার পরিচ্ছন্ন প্রশাসন চলছে। তাহলে আজকে কি তারই এই সব নমুনা? এই রকম তাঁরা পরিষ্কার পরিচ্ছন্ন প্রশাসন এবং একটা দুর্নীতিমুক্ত সমাজ ব্যবস্থা চালু করেছেন? আজকে তো অনেক কিছু ব্যয় বরাদ্দ করেছেন, কিন্তু যে উদ্দেশ্যে এই সব ব্যয় বরাদ্দ করেছেন তার প্রত্যেকটি ব্যাপারে আমরা দেখেছি, সফল হতে পারেন নি এবং তার জন্য কোনও প্রচেষ্টাও চালাতে পারেন নি। সেইজন্য আমি এই বিলের বিরোধিতা করছি।

[2-20—2-30 P.M.]

**শ্রী সুমন্তকুমার হীরা :** মাননীয় সভাপতি মহাশয়, পশ্চিমবঙ্গের মাননীয় অর্থমন্ত্রী তথা মুখ্যমন্ত্রী যে ব্যয় অনুমোদন আইন সংক্রান্ত বিল এখানে উত্থাপন করেছেন সেই বিলকে সমর্থন জানিয়ে আমি দু একটি বলতে চাই। আমি প্রথমেই শুধু বিরোধী পক্ষের মাননীয় সদস্যের বক্তব্যের উত্তরে একটি কথা বলতে চাই যে, তিনি এখানে যেসব বক্তব্য রাখলেন এটা তার মনগড়া বক্তব্য, এর পিছনে কোনও তথ্য নেই, কোনও যুক্তি নেই, কোনও কিছুই নেই। সরকারের বিরুদ্ধে তার অভিযোগ কি? স্যার, তার বক্তব্য সম্পর্কে আমি বলতে চাই যে, তিনি বললেন ক্ষুদ্র সেচ দপ্তরে ব্যয় হচ্ছে না। কোথায় তিনি তথ্য পেলেন যে, ব্যয় হচ্ছে না? টাকার অভাবে আমরা কাজ করতে পারছি না। এটা কি টাকা ব্যয় হচ্ছে না, পড়ে আছে বোঝায়? তিনি বললেন খাদ্য, শ্রম, শিক্ষা ইত্যাদি দপ্তরে টাকা পড়ে আছে, ব্যয় হচ্ছে না। মাননীয় সভাপতি মহাশয়, আপনি জানেন টাকার অভাবে অনেক প্রকল্প আমরা সম্পূর্ণ করতে পারি নি এবং টাকার অভাবে আমাদের যে পরিকল্পনা আছে তার সব কাজ আমরা শেষ করতে পারিনি। কাজেই তিনি এই সব ভিত্তিহীন , অর্থহীন অভিযোগ তুললেন। জল সম্পর্কে বললেন জলের উপর ট্যাক্স বসানো হচ্ছে এবং এখানকার জল দূষিত। মাননীয় সভাপতি মহাশয়, আপনি জানেন সারা ভারতবর্ষের মধ্যে পশ্চিমবঙ্গের কলকাতা শহরের জনগণের জন্য যে জল দেওয়া হচ্ছে তা হচ্ছে সর্বোচ্চ পরিমাণ এবং ভারতবর্ষের কোনও শহরে পার ক্যাপিটা জলের সাপ্লাই কলকাতার মতো নয়। স্যার, উনি এটা জানেন এবং জেনেশুনেই এই বক্তৃতা করে গেলেন। উনি বললেন জলের মধ্যে সাপ, ব্যাঙ, ছুঁচো নাকি পাওয়া যাচ্ছে। আমি জানি না, উনি কি করে কলকাতায় বাস করছেন এবং যদি পেয়েই থাকেন তাহলে উনি কোথাকার জল খাচ্ছেন বা খান? কাজেই এই সব অসত্য বক্তৃতা রেখে মানুষকে বিভ্রান্ত করার চেষ্টা করা ছাড়া আর কিছু নয়। উনি বললেন কেন্দ্রীয় সরকার জলের জন্য অঢেল টাকা দিচ্ছে। মাননীয় সভাপতি মহাশয়, কেন্দ্রীয় সরকারের কার্পণ্যের কথা আপনি জানেন, আর উনি জানেন না। সপ্তম ফিন্যান্স কমিশন আমাদের ৩২৫ কোটি টাকা দিয়েছিল, আর ওরা সেই টাকা দিল না। এই টাকা দিল না কেন? এই টাকা দিলে পশ্চিমবাংলার মানুষ আরও বেশি করে জল পেত, ড্রেন হত, অন্যান্য আরও অনেক সুযোগ সুবিধা পেত। কিন্তু আজ পর্যন্ত সেই টাকা দেয়নি। পরাজয়ের ভয়ে নাকি মিউনিসিপ্যালিটির নির্বাচন হচ্ছে না, বললেন। আর যেগুলিতে হচ্ছে সেখানে উতরে যাব বলেই হচ্ছে। স্যার, এটা হচ্ছে তার অ্যাজাম্পশনের কথা মাননীয় সভাপতি মহাশয়, আমরা ৭৫টি পৌরসভার নির্বাচন করছি। তবে ধরে নিচ্ছি আমরা ৭৫টি পৌরসভাতেই জয়-লাভ করব। কাজেই পরাজয়ের মনোভাব নিয়েই তিনি সমস্ত বক্তব্য রাখলেন। তিনি আর একটি কথা বললেন,

মনোপলি হাউসকে আমরা নাকি লালন করছি। মাননীয় সভাপতি মহাশয়, আমি কি উত্তর দেব ওঁর কথার? উনি ট্রেড ইউনিয়ন নেতা। মনোপলি হাউস এখন করছেন না? মনোপলি হাউসকে যুক্ত করবার জন্য ট্রেড ইউনিয়ন নেতা, আই.এন.টি.ইউ.সি. পশ্চিমবঙ্গ ইউনিটের সভাপতি, উনি কি করছেন, কার দালালি করছেন? কে উত্তর দেবে? বড় বড় কথা বলে গেলেন, সিটু দালালি করছে। আই.এন.টি.ইউ.সি. দেখছে? এই উত্তর আসে। উনি দেখছেন দাঁড়িয়ে, আই.এন.টি.ইউ.সি সভাপতি। মনোপলি হাউসের বিরুদ্ধে উনি কি করছেন? কাজেই এই সব অর্থহীন বক্তব্য রেখে এখান থেকে চলে গেলেন। মাননীয় সভাপতি মহাশয়, আমি প্রথমেই যেটা বলতে চাই সেটা হচ্ছে এই, আমাদের মাননীয় অর্থমন্ত্রী তার দপ্তর থেকে বহু পরিশ্রম করে কতকগুলো পুস্তক, পুস্তিকা, রিভিয়ু, বাজেট সংক্রান্ত অনেকগুলি বই প্রকাশ করেছেন এবং সমস্ত সদস্যের কাছে বিলি করেছন। উনিও পেয়েছেন এবং এই বই উনি পড়েছেন কিনা জানি না। কাজেই এই সমস্ত পড়ার পরে এইভাবে বক্তব্য তিনি কি করে রাখলেন? পশ্চিমবঙ্গের উন্নয়ন গত ৯ বছরে যা ঘটেছে এত বাধা অতিক্রম করেও সেখানে আমি বলব, ভারতবর্ষের ইতিহাসে কোনও রাজ্যে এই অগ্রগতি সম্ভব হয়নি। স্যার, আমি শুধু আমাদের স্টেটের যে ডোমেস্টিক প্রোডাক্ট তার পরিমাণটা এখানে উল্লেখ করছি। ১৯৭০-৭১ সালে ওঁদের রাজত্বের সময় যে প্রোডাক্ট ছিল তার সঙ্গে আজকের প্রোডাক্ট যা হচ্ছে তার পরিমাণটা যদি মেলান তাহলেই বিষয়টি পরিষ্কার হয়ে যাবে যে পশ্চিমবঙ্গের অগ্রগতি কি পরিমাণে হয়েছে। ১৯৭০-৭১ সালে ওঁদের সময় পশ্চিমবঙ্গে যে প্রোডাক্ট তার পরিমাণ যা ছিল তার মূল্যের হিসাব হচ্ছে বর্তমান প্রাইসে ৩ হাজার ১৬৮ কোটি ১০ লক্ষ টাকা আর আমাদের সময় ১৯৮৪-৮৫ সালে মাত্র দু বছর আগে— সেটা পৌঁছেছে ১৪ হাজার ৫৮৯ কোটি ২০ লক্ষ টাকায়। কত গুণ বেড়েছে সেটা স্যার, আপনি নিশ্চয় বুঝতে পারছেন। এসব কথা কিন্তু ওঁরা একবারও বললেন না। এই যে সাফল্য, এই সাফল্য কিন্তু এমনি হয়নি, এরজন্য বামফ্রন্ট সরকারের কৃতিত্বের কথা ওঁরা বললেন না। স্যার, আপনি জানেন ওঁদের সময় পশ্চিমবাংলার গ্রামাঞ্চলকে একেবারে শ্মশানে পরিণত করেছিলেন। তখন রাজ্যে নরকঙ্কালের মিছিল চলত। ওঁরা স্যার, গ্রামের মানুষের কাপড় খুলে নিয়েছিলেন। ওঁদের ৩০ বছরের রাজত্বে ওঁরা পশ্চিমবাংলাকে এমন জায়গায় নিয়ে গিয়েছিলেন যখন আমরা দেখেছি, গ্রামের মানুষের পরণে কাপড় ছিল না, গায়ে জামা ছিল না, পায়ে জুতো ছিল না। তখন গ্রামের মানুষরা ৬ মাসও কাজ পেত না, তারা গাছের শেকড়, বাকড় ইত্যাদি খেয়ে জীবিকা নির্বাহ করত। গ্রামের সেই চেহারা আজকে কিন্তু আর নেই। ওঁদের দলের অনেক গ্রামের এম.এল.এ.ও আছেন তারা আজ নিজেরা, নিজেদের চোখেই দেখছেন গ্রামের মানুষরা অনন্তত একবেলা খেতে পাচ্ছেন, তাদের পরণে কাপড়, গায়ে জামা উঠেছে। স্যার, কংগ্রেস রাজত্বে কোনও কাজে যখন গ্রামে যেতাম তখন দেখতাম গ্রামের মানুষরা খালি গায়ে শীত, গ্রীষ্ম, বর্ষায় ঘুরে বেড়াতো আর এই কয় বছরে বামফ্রন্টের রাজত্বে গ্রামে যান, দেখবেন, ক্ষেতমজুর থেকে আরম্ভ করে সকলের গায়ে একটা করে জামা অন্তত উঠেছে। এমনি এমনি হয়নি। বামফ্রন্ট সরকার তার নীতি, কর্মসূচি, পরিকল্পনার মাধ্যমে গ্রামবাংলার অর্থনীতির যে পুনরুজ্জীবন ঘটিয়েছেন তারই সুবাদে গ্রামের গরিব মানুষের গায়ে আজকে জামা উঠেছে, তাদের পেটে ভাত জুটছে। আজকে আর কংগ্রেস আমলের মতো পশ্চিমবাংলার গ্রামবাংলায় নরকঙ্কালের মিছিল দেখা যায় না। এসব কথা কি ওঁরা অস্বীকার করতে পারেন? ওঁরা এইসব তথ্যের

দিকে গেলেন না, অ্যাপ্রোপ্রিয়েশন বিলের ডিসকাশন করতে হবে, বিস্তৃত ক্ষেত্র আছে, তাই তাঁরা যা খুশি বলে গেলেন। মাননীয় সভাপতি মহাশয়, এবারে আমি কয়েকটি তথ্য আপনার মাধ্যমে এই হাউসে উপস্থিত করতে চাই। স্যার, ভারতবর্ষের মধ্যে সবচেয়ে বেশি স্মল ইন্ডাস্ট্রিজ ইউনিট এখানে আছে। এর সংখ্যা হচ্ছে ১ লক্ষ ১০ হাজার, যেটা ভারতবর্ষের মধ্যে সর্বোচ্চ। স্যার, আপনি জানেন, সারা ভারতবর্ষে হাজার হাজার লক্ষ লক্ষ শিল্প হয়ে যাচ্ছে, ধ্বংস হয়ে যাচ্ছে। আমাদের এখানেও ছোট, বড় কিছু রুগ্ন শিল্প আছে। আমাদের ক্ষুদ্র শিল্প ইউনিট যা বন্ধ হয়ে আছে তার সংখ্যা হচ্ছে ১১ হাজারের মতন যেটা সারা ভারতবর্ষের মধ্যে সর্বনিম্ন। স্যার, পশ্চিমবঙ্গের শিল্পায়নের ব্যাপারে উনি অনেক সমালোচনা করলেন, তাঁকে আমি বলতে চাই পশ্চিমবঙ্গে শিল্পায়নের জন্য বামফ্রন্ট সরকারের মাননীয় মুখ্যমন্ত্রী কমরেড জ্যোতি বসু মহাশয় যে প্রচেষ্টা করছেন ইতিপূর্বে পশ্চিমবঙ্গের কোনও মুখ্যমন্ত্রী তা করেন নি। এসব কথা কি ওঁরা অস্বীকার করতে পারেন? গোটা পশ্চিমবাংলার শিল্পে প্রাণ সঞ্চারের জন্য মুখ্যমন্ত্রী জ্যোতি বসু মহাশয় যেভাবে পরিশ্রম করছেন, প্রচেষ্টা চালাচ্ছেন এবং শিল্পে লগ্নি করার জন্য আহ্বান জানাচ্ছেন ইতিপূর্বে পশ্চিমবঙ্গের জন্য কোনও মুখ্যমন্ত্রী কি এইভাবে পরিশ্রম করেছেন? করেন নি।

[2-30—2-40 P.M.]

আজকে হলদিয়া পেট্রোকেমিকেলস নিয়ে এরা অনেক কথা বলেন। কিন্তু তার যে সম্ভাবনা সেটা নিয়ে গোটা পশ্চিমবাংলার শিল্প জগতে একটা চাঞ্চল্যের সৃষ্টি হয়েছে। আজকে বিনিয়োগের ক্ষেত্রে নতুন আবহাওয়ার সৃষ্টি হয়েছে, পরিবেশ সৃষ্টি হয়েছে। এটা কি আপনারা অস্বীকার করতে পারেন? আজকে গোটা পশ্চিমবাংলায় মানুষ বিনিয়োগ করার জন্য আসছে, এটা আপনারা অস্বীকার করতে পারবেন না। আপনারা জানেন যে ফিলিপস, এটা মালটিন্যাশনাল হতে পারে কিন্তু পশ্চিমবঙ্গের শিল্পোন্নয়নের ক্ষেত্রে আজকে যদি ফিলিপস এর কারখানা সম্প্রসারণের জন্য চেষ্টা করা হয় তাহলে সেটা কি দোষের? নিশ্চয়ই দোষের নয়। পশ্চিমবাংলার মানুষ চায় যে পশ্চিমবাংলায় শিল্প কারখানা আরও সম্প্রসারিত হোক, আরও মানুষের চাকুরি হোক, আরও সম্পদ সৃষ্টি হোক। কিন্তু এটা ওরা চায় না। ওরা কি জানেনা যে যখন ফিলিপস কোম্পানি পশ্চিমবাংলায় তাদের কোম্পানিকে এক্সটেনশন করার জন্য অনুমোদন চেয়েছিল তখন দিল্লির কেন্দ্রীয় সরকার ৩০/৪০ বছর ধরে পশ্চিমবঙ্গে এই ফিলিপস কোম্পানির এক্সটেনশনের অনুমোদন দিলেন না। আমি জিজ্ঞাসা করতে পারি যে কার স্বার্থে এটা দেওয়া হয়নি? ওদেরই কংগ্রেস রাজত্বে ফিলিপস কোম্পানি বলেছিল যে আমরা পশ্চিমবঙ্গে আমাদের কোম্পানিকে সম্প্রসারিত করব, আমরা অনুমোদন চাই। কিন্তু সেই অনুমোদন দেওয়া হয়নি। মাননীয় মুখ্যমন্ত্রী জ্যোতি বসুকে হস্তক্ষেপে সেই অনুমোদন মিলেছে। ডাঃ বিধানচন্দ্র রায় যা পারেন নি, সিদ্ধার্থশংকর রায় যা পারেন নি, প্রফুল্লচন্দ্র সেন যা পারেন নি, আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী জ্যোতি বসুর চেষ্টায় সেই অনুমোদন মিলেছে। আজকে ফিলিপস কোম্পানি তাদের কারখানা এক্সপানশনের অনুমোদন পেয়েছে। মাননীয় মুখ্যমন্ত্রী জ্যোতি বসু এখানে শিল্প উন্নয়নের স্বার্থে জি.ই.সি, তাদেরও এক্সপানশনের জন্য, ডাইভারশনের জন্য দিল্লির কাছে অনুমোদন চেয়েছিলেন। সেই অনুমোদন দীর্ঘদিন ঝুলিয়ে রাখা হয়েছিল, অনুমোদন দেওয়া হয়নি। আমাদের মুখ্যমন্ত্রী মহাশয়ের নিরবিচ্ছিন্ন প্রচেষ্টায় সেই কোম্পানির ডাইভারশনের জন্য এক্সপানশনের

জন্য অনুমোদন পাওয়া গেছে। টাটা কোম্পানি ভারতবর্ষের বৃহত্তর একচেটিয়া পুঁজিপতি। আমাদের নীতিগতভাবে, আদর্শগতভাবে পার্থক্য যাই থাকুক না কেন, ভারতবর্ষের বর্তমান পরিস্থিতিতে একচেটিয়া পুঁজিপতি পরিবারকে বাদ দিয়ে ভারতবর্ষের শিল্পোন্নয়ন অসম্ভব। এই বাস্তব সত্য কেউ অস্বীকার করতে পারে না, আমরাও করি না। টাটা এতদিন ধরে পশ্চিমবঙ্গে কোনও বিনিয়োগ করেনি। আমাদের মুখ্যমন্ত্রীর প্রচেষ্টায় এই প্রথম তাদের পশ্চিমবঙ্গে বিনিয়োগের চেষ্টা দেখা যাচ্ছে। তারা মেটাল বক্স নিয়েছে। তারপরে ডেভি আশমোর কারখানা বিনিয়োগের জন্য উদ্যোগ নিয়েছে। এগুলি আমাদের মাননীয় মুখ্যমন্ত্রীর প্রচেষ্টায় সম্ভব হয়েছে। পশ্চিমবাংলায় শিল্পোন্নয়নের এই যে পরিবেশ, এটা আমাদের মুখ্যমন্ত্রীর প্রচেষ্টায় সম্ভব হয়েছে। এটা কেউ অস্বীকার করতে পারবেন না। আজকে পশ্চিমবঙ্গে একটা নতুন পরিবেশ সৃষ্টি হয়েছে। এটা আগে কখনও হয়নি। কংগ্রেসের ৩০ বছরের রাজত্বে এটা হয়নি। কাজেই আজকে মাননীয় মুখ্যমন্ত্রীর সুযোগ্য পরিচালনায় যখন পশ্চিমবঙ্গে অগ্রগতি হতে চলেছে তখন এখানে কতকগুলি আজগুবি অভিযোগ তুলে পশ্চিমবঙ্গ সরকারের নামে অপবাদ দিচ্ছে। মাননীয় সভাপতি মহাশয়, আপনি জানেন যে সরকারের ৮/৯ বছরের রাজত্বে ফলতায় ফ্রিটেড জোন হয়েছে। এটাতো আগে কখনও হয়নি। এই ফলতা ফ্রিটেডজোন ওরাতো আনতে পারেনি দিল্লির কাছ থেকে দরবার করে। রাজ্যে এবং দিল্লিতে তো ওরাই ছিল, কিন্তু ওদের সেই হিম্মত হয়নি এরা কাপুরুষের দল, নপুংশকের দল। এই কংগ্রেসের হাতে ক্ষমতা থাকলেও পশ্চিমবঙ্গের কোনও অগ্রগতি হওয়া সম্ভব ছিল না। আজকে এটা অস্বীকার করার কোনও উপায় নেই এই সরকার পশ্চিমবঙ্গে শিল্পায়নের জন্য আপ্রাণ চেষ্টা করেছেন। আমি এই কথা বলতে চাই যে আমাদের পশ্চিমবাংলার প্রতি যে বৈষম্যমূলক অবিচার করা হয়েছে সেটা কি ওরা জানে না? আমি এই সভায় প্রথম শুনলাম মাননীয় বিরোধী দলের সদস্য ডাঃ জয়নাল আবেদিনের বক্তব্যে তিনি বললেন যে ফ্রেট ইকোয়ালাইজেশনে পশ্চিবঙ্গের ক্ষতি হয়েছে। এর আগে ওদের কোনও সমস্যা তো মুখ খোলেন নি? এই প্রথম শুনলাম তারা ফ্রেট ইকোয়ালাইজেশনের কথা বললেন। ১৯৫৬ সালে যখন ডাঃ বিধানচন্দ্র রায় ছিলেন তখন দিল্লিতে জওহরলাল প্যাটেলরা করেছেন, আর পশ্চিমবঙ্গকে ধ্বংস করার জন্য ফ্রেট ইকোয়ালাইজেশন নীতি চালু করেছিলেন। সেটা কি নীতি? পশ্চিমবাংলার যে ইস্পাত, পশ্চিমবাংলার যে লোহা, সেই লোহা এবং ইস্পাত পশ্চিমবঙ্গ থেকে গুজরাট যাবে, মাদ্রাজে যাবে, ত্রিবান্দ্রমে যাবে, দিল্লিতে যাবে একই দামে, একই ফ্রেট দিতে হবে, একই মাশুল দিতে হবে। আর কলকাতা থেকে জামসেদপুরে ২৫১ কিলোমিটার রাস্তা আসার জন্য যে ফ্রেট দিতে হবে, আর ২ হাজার, ২। হাজার রাস্তা যাবার জন্য একই ফ্রেট দিতে হবে। কাজেই মূলত পশ্চিমবঙ্গকে ধ্বংস করার জন্য, পশ্চিমবঙ্গের ইঞ্জিনিয়ারিং শিল্পকে ধ্বংস করার জন্য ১৯৫৬ সালে এই ফ্রেট ইকোয়ালাইজেশন দিল্লির সরকার করেছিলেন। আপনারা জানেন যে ইঞ্জিনিয়ারিং শিল্পে পশ্চিমবঙ্গ এক নাম্বারে ছিল। সেই ইঞ্জিনিয়ারিং শিল্প এবং সমস্ত শিল্পকে এরা ধ্বংস করেছেন ফ্রেট ইকোয়ালাইজেশন করে। এই ফ্রেট ইকোয়ালাইজেশন করার জন্য হাওড়া মরেছে, আসানসোল মরেছে, কলকাতা মরেছে, হুগলি মরেছে, সমস্ত ইঞ্জিনিয়ারিং শিল্পকে ওরা মেরে ফেলেছে। ওরা খুনী, পশ্চিমবঙ্গের শিল্পকে ধ্বংস করেছে এই ফ্রেট ইকোয়ালাইজেশন করে। আজকে এই ফ্রেইট ইকোয়ালাইজেশনের বিরুদ্ধে আমরা শুধু নই, ওঁদের কণ্ঠস্বরও আজকে সোচ্চার হয়েছে ফ্রেইট ইকোয়ালাইজেশনের বিরুদ্ধে, ন্যাশনাল চেম্বার অব কমার্সের কাছে সোচ্চার করতে

হয়েছে। মাননীয় সভাপতি মহাশয়, আজকে আসানসোল থেকে কয়লা আনতে হবে কলকাতায়, আমরা ওয়াগান পাব না। ওয়াগান ডিস্ট্রিবিউশনের ক্ষেত্রে বিমাতৃসুলভ ব্যবহার করা হবে। পশ্চিমবঙ্গ ওয়াগান পাবে না। ওয়াগানের প্রেফারেন্স অন্য রাজ্য পাবে। আমাদের এই পশ্চিমবাংলায় যাতে শিল্পায়ন না হয়, বিনিয়োগের জন্য কেউ না আসে, তার রাস্তা ওঁরা করে দিয়েছিলেন। ইংরাজ আমলে পশ্চিমবাংলা সারা ভারতবর্ষের মধ্যে ইন্ডাস্ট্রিতে এক নম্বরে ছিল, আর ঐ কংগ্রেসের আমলে তা নামতে নামতে পশ্চিমবাংলা শিল্পে সারা ভারতবর্ষের মধ্যে ৮ নং কি নয় নং-এ টেনে নামিয়েছেন। এটা ওঁদেরই কীর্তি। পশ্চিমবাংলার শিল্পকে যারা ধ্বংস করেছে তাদের মুখে এই সব কথা শোভা পায় না। আর একটা কথা, কয়লার উপর রয়্যালটি খুব কম। এই রয়্যালটি হওয়া উচিত টন প্রতি নয়, মূল্য অনুপাতে হওয়া উচিত। যত দাম হবে তার শতকরা হিসাবে রয়্যালটি হওয়া উচিত। আমাদের রয়্যালটি দেওয়া হয় টনের উপর। পার টন ৬.৫০ টাকা। অথচ পেট্রোলিয়ামের জন্য রয়্যালটি দেওয়া হয়, যে সব স্টেট থেকে পেট্রোলিয়াম পাওয়া যায় তাদের পার টন ১৮/১৯ টাকা। এটা কেন হবে? এনার্জি উৎপাদনের জন্য যেখানে ৪ শত টন পেট্রোলিয়াম প্রয়োজন, সেখানে সেই পরিমাণ এনার্জি উৎপাদনের জন্য ৭৫০ টন কয়লার প্রয়োজন, তাহলে কয়লার জন্য রয়্যালটি ৬.৫০ টাকা হবে কেন, সেখানে কয়লার জন্য রয়্যালটি দেওয়া উচিত ৯ টাকা পার টন এবং তা আমাদের দিতে হবে। এই ন্যায্য দাবি তারা এখনও পর্যন্ত মেনে নেননি। সেই জন্য ওঁদের কাছ থেকে যা আমরা আশা করি, পশ্চিমবঙ্গের প্রতি আপনারা বেইমানী করেছেন, অন্তত কিছুটা আপনাদের তার জন্য প্রায়শ্চিত্ত করতে হবে আশা করি এবং সেই স্বীকৃতি আশা করি তাঁদের বক্তব্যের মধ্যে থাকবে। পশ্চিমবাংলার মানুষের প্রতি তাঁরা যে অবিচার করেছেন সেই অবিচারের শাস্তি পশ্চিমবাংলার মানুষ তাঁদের দিয়েছেন। বর্তমানেও যদি এই অবিচারের প্রতিবাদ না করেন তাহলে তারও শাস্তি আপনাদের জন্য অপেক্ষা করছে। পশ্চিমবাংলার রাজনৈতিক মানচিত্র থেকে পশ্চিমবাংলার মানুষ আপনাদের মুছে দেবে, এই কথা বলে এই অ্যাপ্রোপ্রিয়েশনকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** মাননীয় সভাপতি মহাশয়, আজকে মুখ্যমন্ত্রী তথা অর্থমন্ত্রী মহাশয় যে অ্যাপ্রোপ্রিয়েশন বিল এখানে এনেছেন, তার বিরোধিতা করছি। কারণ একটা নির্বাচনী বাজেট হিসাবে এখানে প্লেস করা হয়েছিল, তা আমরা প্রথম থেকেই বলে আসছি। যেটা ১৯৮৬-৮৭ সালে উদ্বৃত্ত দেখানো হয়েছে ৫০ কোটি ৫৩ লক্ষ টাকা, আমি মনে করি ১১২ কোটি টাকা ঘাটতি দাঁড়াবে, সেটা কিন্তু এখানে আমাদের কাছে কৌশল করে ঘাটতি দেখানো হবে,আমরা সেটার বিরোধিতা করছি। এই যে উদ্বৃত্ত ৫০ কোটি ৫৩ লক্ষ টাকা দেখানো হয়েছে, সেটাকে যোগ করে এবং ১৯৮৬-৮৭ সালে যে উদ্বৃত্ত ২১ কোটি ৫০ লক্ষ টাকা দেখানো হয়েছে সেটা কিন্তু প্রকৃত তথ্য নয়। আমরা মনে করি আজকে সেখানে এই সরকার তার বিভিন্ন নিত্য প্রয়োজনীয় দ্রব্য এবং এই কয়লার সেস থেকে আরম্ভ করে সম পর্যায় ট্যাক্স বাড়িয়ে ৪৭ কোটি টাকা সংগ্রহ করার প্রস্তাব দিয়েছেন। সেখানে কেরোসিনের দাম বাড়লে আপনারা বলেন যে এটা খুব অন্যায় হয়েছে কেন্দ্রের। কিন্তু কয়লার যখন দাম এখানে বাড়িয়ে দেন তখন সেটায় হর্ষধ্বনি দিয়ে থাকেন আপনারা।

[2-40—2-50 P.M.]

কয়লার উপর যখন সেস বাড়ানো হয় তখনও জনসাধারণ ক্ষতিগ্রস্ত হয়, কিন্তু সেটা রাজ্য সরকার উপলব্ধি করেন না। আমরা দেখেছি ১৯৮৫-৮৬ সালের বাজেটে ২৮ কোটি ৫৭ লক্ষ ৫০ হাজার টাকা উদ্বৃত্ত ছিল, সেটার সঙ্গে এবারের ট্যাক্স আদায়ের সম্ভাব্য পরিমাণ এবং রিজার্ভ ব্যাঙ্কের কাছ থেকে ১৮৪.৬৮ কোটি টাকা যেটা ওভার ড্রাফট নেওয়া হয়েছিল, যেটাকে রিজার্ভ ব্যাঙ্ক টার্মস অফ লোনে ডাইভার্ট করেছিল সেটাকে ধরে এবং সরকারি কর্মচারী ও শিক্ষকদের পি.এফ-এর টাকাকে যোগ করে সম্ভাব্য ব্যয় বাদ দিয়ে ৫০ কোটি ৫৩ লক্ষ টাকা উদ্বৃত্ত দেখানো হচ্ছে। মাননীয় চেয়ারম্যান স্যার, ১৯৮৫-৮৬ সালে যেখানে কৃষি আয় কর থেকে ১৮ কোটি টাকা আয় ধরা হয়েছিল সেখানে ১৯৮৬-৮৭ সালে কৃষি আয় কর থেকে মাত্র ১৩ কোটি টাকা আয় ধরা হয়েছে। সংবিধানে কৃষি আয়করকে রাজ্য সরকারের রাজস্ব আদায়ের একটা বড় পথ হিসাবে চিহ্নিত করা হয়েছে। অথচ আমরা দেখছি এই রাজ্য সরকার সেই পথে আয় বাড়াতে পারছেন না, সেটা কমে যাচ্ছে। অপর দিকে আমরা দেখছি বিক্রয় কর থেকে ১৯৮৫-৮৬ সালে যেখানে ৪৫৬ কোটি টাকা আয় হয়েছিল, ১৯৮৬-৮৭ সালে সেখান থেকে ৭৩৬ কোটি টাকা আয় হবে ধরা হয়েছে। আমরা দেখছি সরকারি কর্মচারিদের এবং শিক্ষক মহাশয়দের এখনো তিন কিস্তি মহার্ঘ ভাতা বাকি রয়েছে, তাঁদের প্রভিডেন্ট ফান্ডের টাকা সময় মতো তাঁদের ফেরত দেবার কোনও সুব্যবস্থা হচ্ছে না, অথচ তাঁদের পি.এফ'এর টাকা বিভিন্ন প্রক্রিয়ায় এবারের বাজেটের মধ্যে সরকারের আয় হিসাবে দেখানো হয়েছে। অর্থাৎ আমরা দেখছি প্রকৃত ঘাটতি বাজেটের বিভিন্ন প্রক্রিয়ার সাহায্যে উদ্বৃত্ত দেখান হচ্ছে। স্যার, আমরা দেখেছি ১৯৭৬-৭৭ সালে (কংগ্রেস আমলে) যেখানে রাজস্ব ব্যয়ের পরিমাণ ছিল ৬০০ কোটি টাকা এবং তার মধ্যে উন্নয়ন খাতে ব্যয় করা হয়েছিল ৮১ কোটি টাকা। সেখানে ১৯৮৬-৮৭ সালে রাজস্ব খাতে ব্যয়ের পরিমাণ বৃদ্ধি পেয়ে হয়েছে ২ হাজার ৬৫০ কোটি টাকা, কিন্তু উন্নয়ন খাতের ব্যয়ের পরিমাণ হচ্ছে মাত্র ২১০ কোটি টাকা। অর্থাৎ আমরা দেখছি যে, ১৯৭৬-৭৭ সালে যেখানে মোট রাজস্ব ব্যয়ের শতকরা সাড়ে ১৩ ভাগ টাকা উন্নয়ন খাতে ব্যয় করা হত, সেখানে ১৯৮৬-৮৭ সালে মোট রাজস্ব ব্যয়ের শতকরা মাত্র ৮ ভাগ টাকা উন্নয়ন খাতে ব্যয় করার জন্য ধার্য করা হচ্ছে। অথচ আমরা আশ্চর্য হয়ে লক্ষ্য করছি যে, সরকার পক্ষের মাননীয় সদস্য শ্রী সুমন্ত কুমার হীরা মহাশয় এই বাজেটকে উন্নয়নমুখী বাজেট বলে চিহ্নিত করলেন। উন্নয়ন খাতের ব্যয়ের পরিমাণ হ্রাস পাওয়ার পরেও আমরা একে উন্নয়নমুখী বলতে পারি না। এর ফলে আমরা দেখছি কমিউনিটি ডেভেলপমেন্ট প্রোজেক্টের বিভিন্ন উন্নয়ন কর্মসূচি কার্যকর হবে না। স্যার, আমরা আরও দেখছি যে, রাজস্ব খাতের ব্যয় বরাদ্দের শতকরা ৩৫/৩৬ ভাগই পুরনো দেনার সুদ বাবদ ব্যয় হবে। অথচ আমরা জানি ভারতের অন্যান্য রাজ্যে এই বাবদ ব্যয় হয় রাজস্ব ব্যয়ের শতকরা ২০ থেকে ২১ ভাগ। স্যার, আমরা জানি এ রাজ্যে বাণিজ্যিক বা আধাবাণিজ্যিক লেন-দেনের সরকারি গুরুত্বপূর্ণ ২১'টি প্রতিষ্ঠানের মধ্যে মাত্র দুটিতে গত বছর লাভ হয়েছে। হাতে ইট তৈরির প্রতিষ্ঠানটিতে ৩ লক্ষ ২৮ হাজার টাকা এবং শিলিগুড়ির কাঠের ফার্নিচার তৈরির সংস্থাটিতে ১৪ হাজার টাকা লাভ হয়েছে। বাকি ১৯'টি প্রতিষ্ঠান ২৫ কোটি ৯৭ লক্ষ ৯ হাজার টাকা লোকসান দিয়েছে। এই হচ্ছে রাজ্য সরকারের বাণিজ্যিক প্রতিষ্ঠানগুলি পরিচালনার নমুনা। আজকে সেচের উন্নতি কোথায়? বিদ্যুতের উন্নতি কোথায়?

আজকে বিভিন্নভাবে কৃষি ব্যবস্থার যে আধুনিকীকরণ করার কথা ছিল পশ্চিমবাংলা আজকে সেই আধুনিকীকরণের ক্ষেত্রে কি অবস্থায় পৌঁছেছে? পশ্চিমবাংলা, আসাম, উড়িষ্যা, বিহার (পূর্বাঞ্চলের রাজ্যগুলিতে) সারা দেশের শতকরা ৪৩৫ ভাগ জমিতে ধান চাষ হয়ে থাকে। সর্বভারতীয় ধান উৎপাদনের ক্ষেত্রে ৩৫.৪ ভাগ পূর্বাঞ্চলের রাজ্যগুলিতে হয়ে থাকে। পশ্চিমবঙ্গে খাদ্যশস্য উৎপাদন বৃদ্ধি ঘটতে পারে বলে বিশেষজ্ঞদের ধারণা। বৈজ্ঞানিক পদ্ধতির প্রয়োগ, উন্নত বীজের ব্যবহার, সার, সেচ প্রভৃতির ব্যবস্থা ও উন্নতমানের পরিচালনার উপর নজর দিলে উৎপাদন বাড়বে। কিন্তু এই সরকার এইসবের মাধ্যমে কৃষি ব্যবস্থার উন্নতি করতে পারছেন না। আজকে ৭/৮ বছরে কোটি কোটি টাকা ব্যয় হয়েছে, বিভিন্ন উন্নয়ন প্রকল্পের মাধ্যমে ব্যয় হয়েছে, খাদ্যের বদলে কাজের যে প্রকল্প তারজন্য কোটি কোটি টাকা ব্যয় হয়েছে কিন্তু তারজন্য এই সরকার কতটা সম্পদ সৃষ্টি করতে পেরেছেন? আজকে আমরা দেখতে পাচ্ছি, শতকরা ৩৫ ভাগ জমিতে উন্নত ধানের চাষ করা যেতে পারে। কিন্তু আজকে সেটা ব্যাহত হয়েছে। অথচ পাঞ্জাব, হরিয়ানা, তামিলনাড়ু, অন্ধ্রপ্রদেশে যথাক্রমে ৯৩, ৮৭, ৯১ ও ৭১ ভাগ ধান চাষের জমিতে উন্নত বীজ প্রয়োগ করে সেখানে ফসল উৎপাদন বৃদ্ধি করেছে। এ রাজ্যে ৩০ ভাগ জমিতে সেচ আছে। কৃষিতে বিদ্যুৎ ব্যবহার এই রাজ্য অনেক পিছিয়ে আছে। ১৯৭৯-৮০ তে ১.৩৫ ভাগ কৃষিতে বিদ্যুৎ ব্যবহার করা হত। যেখানে পাঞ্জাব, হরিয়ানাতে শতকরা ২৫ ভাগ কৃষিতে বিদ্যুৎ ব্যবহার করা হয়। বিদ্যুৎ উৎপাদনে এই রাজ্য কতটা অগ্রগতি হয়েছে তার হিসাব নিলে দেখা যাবে মাত্র ৪৯ শতাংশ গ্রামে বৈদ্যুতিকরণ হয়েছে। অন্যান্য রাজ্যে এর চেয়ে অনেক বেশি হয়েছে। এই রাজ্যে ৩৩ হাজার ৭০০ নলকূপ বা কূয়োতে বিদ্যুৎ দেওয়া হয়। কিন্তু অন্ধ্রপ্রদেশে ৫ লক্ষ ৯০ হাজার, কর্ণাটকে ৪ লক্ষ ১২ হাজার, বিহারে ৮৮ হাজার, গুজরাটে ২ লক্ষ ৭৬ হাজার, হরিয়ানায় ২ লক্ষ ৬৪ হাজার, মধ্যপ্রদেশে ৪ লক্ষ ৩৫ হাজার, মহারাষ্ট্রে ৮ লক্ষ ৬৬ হাজার, কেরালাতে ১ লক্ষ ১৯ হাজার আর সেখানে পশ্চিমবঙ্গে ৩৩ হাজার ৭০০ নলকূপে বা কূয়োতে বিদ্যুৎ দেওয়া হয়েছে। বিদ্যুৎ উৎপাদনে সর্বভারতীয় গড় যেখানে ৪৫, পশ্চিমবঙ্গ সেখানে ৩৭। এবারকার বাজেটে ১৯৮৬-৮৭ সালে প্রায় ৪ হাজার পনেরো কোটি ২৭ লক্ষ তিয়াত্তর হাজার টাকা ব্যয়বরাদ্দ বিভিন্ন বিভাগের ক্ষেত্রে ধরা হয়েছে। অথচ পশ্চিমবাংলার রাস্তাঘাট থেকে আরম্ভ করে, স্বাস্থ্য, শিক্ষা প্রভৃতি প্রতিটি ক্ষেত্রে এই রাজ্য পিছিয়ে যাচ্ছে। কোনও উন্নতি হচ্ছে না, সেদিন মাননীয় ত্রাণ মন্ত্রী মহাশয় বললেন তাঁর বাজেটে নাকি অর্ধেক হয়ে গেছে।

[2-50—3-00 P.M.]

অন্য জায়গায় মেনটেনেন্স এবং অফিস চালাবার খরচ বিভিন্নভাবে বাড়ছে। কিন্তু যেখানে টাকাগুলি প্রকৃত ব্যয় করার দরকার সেটা হচ্ছে না। এইভাবে আমাদের কাছে একটা নির্বাচনী বাজেট দেওয়া হয়েছিল। বাজেটের যে টাকা, মুখ্যমন্ত্রী মহাশয় আজকে যেটা পেশ করেছেন তাতে আমি মনে করি যে আজকে পশ্চিমবঙ্গের মানুষের কাছে নির্বাচনী বাজেট, একটা ধোঁকা দিয়ে এই রকম একটা চিত্র এবং উদ্বৃত্ত বাজেটের একটা চিত্র দেওয়া হয়েছে কিন্তু এটা ঘাটতি বাজেটে পৌঁছবে। এটাতে একটা সর্বস্বান্ত অবস্থায় নিয়ে আসবে। সেজন্য আমি এর প্রতিবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অনিল মুখার্জি ঃ** মাননীয় চেয়ারম্যান মহাশয়, বিরোধীদলের সদস্যদের বক্তব্য মন

দিয়ে শুনলাম। ওনাদের কথা শুনে আমার মনে হল যে ওনারা বেগুনের ক্ষেতে গিয়ে ধান খুঁজছেন। কেউ যদি বেগুনের ক্ষেতে গিয়ে ধানের খোঁজ করে তাকে এই রকমই নিরাশ হতে হয়, এটা রবীন্দ্রনাথের কথা, আমার কথা নয়। ধানের ক্ষেতে বেগুন, আর বেগুনের ক্ষেতে ধান এই রকম খোঁজার চেষ্টা করলে নিশ্চয় এই রকম হবে। কংগ্রেসের বাজেটের দৃষ্টিভঙ্গি আর বামফ্রন্টের বাজেটের দৃষ্টিভঙ্গি সম্পূর্ণ আলাদা। ওঁদের বাজেটের দৃষ্টিভঙ্গি হচ্ছে বড়লোকের স্বার্থ রক্ষা করা, দেশকে একবিংশতে নিয়ে যাওয়া, বড় বড় কমপিউটার লাগছে এবং সারা দেশটাকে বেকারে ভরে দেয় এই সব নানারকম প্রতিবন্ধকতার সৃষ্টি করা, বড় বড় মডেল স্কুল করা ডুন স্কুলের মতো, বড় লোকের ছেলেরা লেখাপড়া শিখুক, এইসব কথা, ওঁরা বোঝেন। ওঁরা যেখানে গরিবের কথা লেখা আছে, গরিব ভিত্তিক যে বাজেট আছে তাতে কোনওদিনই ওঁরা অভ্যস্ত নন। যে দৃষ্টিভঙ্গিতে স্বর্গত বিধানচন্দ্র রায় পশ্চিমবঙ্গকে দেখেছিলেন ওঁরা সে দৃষ্টিভঙ্গিতে দেখেন নি। কেন্দ্রের উপেক্ষা এবং বঞ্চনার ওঁরা তাঁবেদারি করেছেন। কংগ্রেস যদি অ্যাপ্রোপ্রিয়েশন কি আছে এটা বুঝত, তাহলে দেশের ভাগ্য অন্যরকম হত। সুতরাং এই রকম নানা কারণের জন্য দেশের এই অবস্থা হয়েছে। এই বাজেট তৈরি হয়েছে গ্রামের গরিব মানুষ, কৃষক এদের দিকে দৃষ্টি রেখে। সেখানে আজকে মার্জিনাল এবং স্মল ফার্মারদের দিকে দৃষ্টি রেখে আই.আর.ডি.পি, আর.এল.ই.জি.পি তৈরি করা হয়েছে এবং তার মাধ্যমে গ্রামের উন্নতি করা হয়েছে এবং নির্বাচিত পঞ্চায়েতের মাধ্যমে ভূমি সংস্কার করে উন্নতি করা হয়েছে। আর.আর.ডি.পি এবং অন্যান্য প্রোগ্রাম ডি.পি.এ., এন.আর.ই.পি. আর.এল.ই.জি.পি. এই সব প্রোগ্রামের মাধ্যমে ল্যান্ডলেস এগ্রিকালচার লেবারদের যারা ভূমিহীন ক্ষেতমজুর তাদের কিভাবে ১২ মাস কাজ দেওয়া যায়, গ্রামের অর্থনীতিকে কিভাবে চাঙ্গা করা যায় সেখানেই বাজেটের লক্ষ্য। ওঁরা সেদিকটার কথা একবারও বললেন না। আজকে পশ্চিমবঙ্গে কিভাবে গ্রামীণ উন্নয়ন প্রকল্পগুলি পার ক্যাপিটা ইনভেস্টমেন্ট পশ্চিমবঙ্গে হয়েছে ১৯৮২-৮৩ সালে মাননীয় চেয়ারম্যান মহাশয়, এবং ১৯৮৫-৮৬ সালে যেখানে ১১১.৭৫ লক্ষ টাকা ছিল ১৯৮৫-৮৬ সালে ২৬৭.৬৫ লক্ষ হয়েছে অর্থাৎ প্রায় ১১১.৭৫ লক্ষ টাকা সেটা ডবল হয়ে গিয়ে ২৬৭ লক্ষ ৬৫ হাজার টাকা এসেছে, অর্থাৎ ডবলের উপর, ১৯৮২-৮৩ সালের পর থেকে ডবলের উপর হয়েছে। এন.আর.ই.পিতে দেখা যাচ্ছে ১৯৮১-৮২ সালে যেখানে ১৯৫.৪ লক্ষ টাকা হয়েছিল আজকে ১৯৮৪-৮৫ সালে ২১১৯ লক্ষ। মাননীয় চেয়ারম্যান মহাশয় তাহলে এন.আর.ই.পি এবং আই.আর.ডি.পি. এইগুলি হচ্ছে গ্রামের লক্ষ্য। এখন কংগ্রেসিরা গ্রামের কথা ভাবেন না। পশ্চিমবঙ্গের কথাও ভাবেন না। মিঃ চেয়ারম্যান মহাশয়, আজকে ওঁরা প্ল্যান হেডের কথা বলছেন, কিন্তু সত্যি যদি পশ্চিমবঙ্গের মানুষের জন্য চিন্তা করতেন তাহলে বোধ হয় কিছুটা ভাল হত। কিন্তু ওঁরা তো সেই চিন্তা করেননি। আজকে পশ্চিমবঙ্গের প্ল্যানের ক্ষেত্রে যা সেন্ট্রাল অ্যাসিসটেন্স, তার সঙ্গে অন্যান্য রাজ্যের তুলনামূলক একটি তথ্য এখানে রাখছি। Per Capita central plan assistance to support the Annual out lay of the state. সেটা যদি দেখেন, দেখবেন যে দুই ধরনের স্টেট আছে। এই একটি হচ্ছে স্পেশ্যাল ক্যাটাগরি স্টেট, যেমন—আসাম, হিমাচল প্রদেশ, ত্রিপুরা। আমি এগুলো ধরছি না। আর এক ধরনের স্টেট হচ্ছে নন-স্পেশ্যাল ক্যাটাগরি স্টেট, যার মধ্যে পশ্চিমবঙ্গ, বিহার, অন্ধ্রপ্রদেশ, গুজরাট, হরিয়ানা আছে। এর মধ্যে পশ্চিবঙ্গের স্থান আজকে সেখানে সর্বনিম্ন। ওঁদের রাজত্বের সময় এটা হয়েছিল, কিন্তু ওঁরা

একটি কথাও বলেন নি। আজকে পশ্চিমবঙ্গকে কেন কম টাকা দেওয়া হচ্ছে? আজকে দেখুন, অন্ধ্রপ্রদেশকে পার ক্যাপিটা সেন্ট্রাল প্ল্যান অ্যাসিসটেন্স দেওয়া হচ্ছে ৩৫ টাকা, পশ্চিমবঙ্গকে দেওয়া হচ্ছে ২৪ টাকা, সব চেয়ে কম। হরিয়ানাকে দেওয়া হচ্ছে ৪১ টাকা, বিহারকে ৩৪ টাকা, উড়িষ্যাকে ৫৬ টাকা, রাজস্থানকে ৩৮ টাকা, তামিলনাড়ুকে ৩৮ টাকা, উত্তর প্রদেশকে ২৯ টাকা। মাননীয় চেয়ারম্যান স্যার, এই ব্যাপারে বলতে তো বিরোধী বন্ধুদের দেখলাম না। ১৯৮৪-৮৫ সালে এটা পশ্চিমবঙ্গের ক্ষেত্রে আরও কম ছিল। এর প্রতিবাদ পশ্চিমবঙ্গের মানুষ আজকে করছেন, বলছেন যে ১৯৮৪-৮৫ সালে যেখানে অন্ধ্র প্রদেশকে ৪১ টাকা পার ক্যাপিটা সেন্ট্রাল অ্যাসিসটেন্স দেওয়া হল, বিহারকে দেওয়া হল ৪৭.১৮ টাকা, গুজরাটকে ৪০ টাকা, হরিয়ানাকে ৫১ টাকা, কর্ণাটককে ৪০ টাকা, মধ্যপ্রদেশকে ৪৭ টাকা, মহারাষ্ট্রকে ৩৮ টাকা, উড়িষ্যাকে ৬০ টাকা, পাঞ্জাবকে ৪৫ টাকা, রাজস্থানকে ৪৩ টাকা, তামিলনাড়ুকে ৩৬ টাকা, উত্তরপ্রদেশকে ৪৬ টাকা, সেখানে পশ্চিমবঙ্গকে ৫ টাকা দেওয়া হল কেন? আজকে পশ্চিমবাংলার মাটিতে দাঁড়িয়ে, ভারতবর্ষের মাটিতে দাঁড়িয়ে তাঁরা বলতে পারবেন কি যে পশ্চিমবাংলার প্রতি সুবিচার করেছেন ঐ কংগ্রেস? ঐ কংগ্রেস, যাঁরা আমাদের বিরোধিতা করতে এখানে আছেন, তাঁরা একবার এর প্রতিবাদ পর্যন্ত করলেন না! পশ্চিমবাংলার মানুষের জন্য এই হচ্ছে ওঁদের দরদ! টাকা খরচের ব্যাপারে আজকে ওঁরা দরদ দেখাচ্ছেন! আজকে পশ্চিমবঙ্গে পার ক্যাপিটা সেন্ট্রাল অ্যাসিসটেন্স হচ্ছে ৫.৬৬ টাকা এবং এটা সকল রাজ্যের নিচে। নিচে অর্থে সাংঘাতিকভাবে নিচে।

মাননীয় চেয়ারম্যান স্যার, আর একটি তথ্য আপনার কাছে রাখছি ঐ বিরোধীদলের বন্ধুদের জানাবার জন্য। কথা হল—প্রথম প্ল্যানে তো জ্যোতিবাবু ছিলেন না! দ্বিতীয়, তৃতীয়, চতুর্থ অ্যানুয়াল প্ল্যান আউটলের সময় তো জ্যোতিবাবু ছিলেন না! সেই সময় State owned revenue as proportionate of the aggregate plan expenditure. কি রকম পশ্চিমবঙ্গে ওঁরা করেছিলেন দেখুন! প্রথম প্ল্যানে যেখানে মহারাষ্ট্র ৬৮.৬, গুজরাট ৬৪.৮, সেখানে পশ্চিমবঙ্গে ২৬.১। তখন তো জ্যোতিবাবু ছিলেন না! তাহলে তখন এখানে State owned revenue of the aggregate plan expenditure. এখানে তো কম হল কেন—এর জবাব দেবেন কি কংগ্রেসি বন্ধুরা? তৃতীয় প্ল্যানে দেখুন, সেখানেও জ্যোতিবাবু ছিলেন না। তৃতীয় প্ল্যানে বেড়ে এখানে হল ৪৮.৩, অথচ অন্যান্য রাজ্যগুলিতে বেড়ে হল ৬৩, ৭১ ইত্যাদি।

[3-00—3-10 P.M.]

পশ্চিমবাংলাতে সেখানে বেড়ে কত হল? ৪৮.৩। হোয়ার এ্যাজ অন্য স্টেট ৬৩, ৭১ কেউ বা আরও বাড়ল। মাননীয় চেয়ারম্যান স্যার, ফিফথ এবং সিক্সথ প্ল্যান থেকে জ্যোতিবাবুর রাজত্বে সেটা বেড়ে হয়েছে ৬২.২ এবং ৮০.৬। আজকে জ্যোতিবাবু এবং তার গভর্নমেন্ট অর্থাৎ এই বামফ্রন্ট সরকার States own revenue as proportionate to the aggregate plan expenditure. তার পজিশন হরিয়ানা, পাঞ্জাব এবং মহারাষ্ট্রের পরে পশ্চিমবাংলাকে আনতে পেরেছে। এই পজিশন প্রথমে আনার চেষ্টা করা হচ্ছে। সুতরাং অ্যাপ্রোপ্রিয়েশন বিলের উপর আলোচনা করতে গেলে এই সব তথ্য ওনাদের জানা উচিত যে কি ভাবে পশ্চিমবাংলার উপর বিমাতৃসুলভ আচরণ করা হচ্ছে। পশ্চিমবাংলার উন্নতির

জন্য কি ভাবে বামফ্রন্ট সরকার এগিয়ে চলেছে সেটা ওনারা দেখতে পাচ্ছেন না। পশ্চিমবাংলার রাজনৈতিক এবং অর্থনৈতিক উন্নয়নের স্বার্থে, গরিবদের স্বার্থে রক্ষা করার জন্য কি ভাবে প্ল্যান তৈরি করা হচ্ছে সেটা ওনারা দেখতে পাচ্ছেন না। ওনাদের মতো ধনীক শ্রেণীর স্বার্থ আমরা রক্ষা করি না। শিল্প প্রসারের ক্ষেত্রে ওনারা বার বার পশ্চিমবাংলাকে বঞ্চিত করেছেন। হলদিয়া পেট্রো-কেমিক্যাল এবং অন্যান্য শিল্পের প্রসার এবং উন্নতি ওনাদের জন্য এখানে ঘটানো যায় নি। আজকে জয়েন্ট ভেনচারে ওনাদের আর্থিক অবরোধ উপেক্ষা করে শিল্প প্রতিষ্ঠিত করতে পেরেছি। ওনারা আবার "ল অ্যান্ড অর্ডারের" কথা বলেন। ওনারা কি করেছেন? ছাগলের রক্ত কাপড়ে মাখিয়ে নিয়ে এসে বলেছেন তাঁদের খুন করা হয়েছে। ১৯৭১ সালে তাঁরা এই সব কাজ করেছেন। এই কথা বলে এই বিলকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নবকুমার রায় ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, আজকে মাননীয় মুখ্যমন্ত্রী আমাদের সামনে যে অ্যাপ্রোপ্রিয়েশন বিল নিয়ে এসেছেন আমি নীতিগতভাবে এই বিলকে সমর্থন করতে পারছি না। প্রথমে আমি মাননীয় মুখ্যমন্ত্রীর দপ্তর সাধারণ প্রশাসন এবং পুলিশ দপ্তর সম্পর্কে উল্লেখ করতে চাই। মাননীয় চেয়ারম্যান স্যার, আপনি জানেন গতবারে সাধারণ প্রশাসন এবং পুলিশ খাতে অনেক টাকা বাজেটে ধরা হয়েছিল এবং সেটা সংখ্যা গরিষ্ঠতার সুযোগ নিয়ে পাশ করিয়ে নিয়ে গেছেন। সাধারণ প্রশাসনে টাকা দেওয়ার পরে কাজ কি রকম হয়েছে সেই ব্যাপারে আমি এখানে একটা ঘটনা উল্লেখ করছি। আমি প্রথমে মুখ্যমন্ত্রীকে দিয়ে আরম্ভ করছি। মাননীয় চেয়ারম্যান স্যার, আপনি জানেন এবং মাননীয় সদস্যরা জানেন যে বহরমপুরে যুব উৎসবে মাননীয় মুখ্যমন্ত্রীর ক্লোজিং ডেটে যাবার কথা ছিল। সেই দিন আমি সেখানে উপস্থিত ছিলাম। প্রায় ১ ঘন্টা রাস্তা বন্ধ, মাননীয় মুখ্যমন্ত্রী আসবেন বহরমপুরে। যেখানে উনি প্লেনে করে নামবেন সেই জায়গা ঠিক ছিল, সেখানে বড় বড় অফিসার, এস.পি, ডি.এম সব উপস্থিত ছিলেন। সেখানে মাননীয় মুখ্যমন্ত্রীকে ২ ঘন্টার মধ্যে পাওয়া গেল না, তিনি পাশের গ্রামে একটা জায়গায় মাননীয় মুখ্যমন্ত্রী প্লেন থেকে নাবেন। সেখানে তাকে সম্বর্ধনা দিল কিছু গরু এবং কিছু রাখাল। তারা তাঁকে চেনে না। সৌভাগ্যক্রমেই হোক আর দুর্ভাগ্যক্রমেই হোক সেখানে পশ্চিমবাংলার পূর্ত বিভাগের একজন অ্যাসিসটেন্ট ইঞ্জিনিয়ার ছিলেন, তিনি তাঁকে চিনতেন। তিনি তাকে বহরমপুরে আনলেন। আমরা রাস্তার ধারে দাঁড়িয়ে রইলাম। আজকে সাধারণ প্রশাসনের এই অবস্থা। এর জন্য মাননীয় মুখ্যমন্ত্রী দায়ী, তিনি প্রশাসনকে সঠিক পথে পরিচালিত করতে পারেন নি। এর জন্য টাকা বাড়িয়ে দিয়ে কি লাভ হবে? এবার আমি পুলিশ প্রশাসন সম্পর্কে বলি। পুলিশ প্রশাসনের দায়িত্ব হচ্ছে জনগণকে রক্ষা করা, আইন-শৃঙ্খলা বজায় রাখা। এর জন্য প্রচুর টাকা দেওয়া হয়েছে। যদিও সেটাকে আমরা সমর্থন করি নি, বিধানসভায় সরকার পক্ষের সংখ্যাগরিষ্ঠতার জোরে সেই প্রচুর টাকা পাশ করিয়ে নিয়ে গেছেন। আমরা দেখেছি বহরমপুরের এস.পি যখন প্রথম যায় তখন তাঁর নিজের রিভলভার চুরি করে নিয়ে গেল, আজ পর্যন্ত সেটাকে উদ্ধার করতে পারল না। যে পুলিশ তার নিজের জিনিস উদ্ধার করতে পারছেন না সে কি করে পশ্চিমবাংলার জনগণকে রক্ষা করবে? জনগণকে সে তো রক্ষা করতে পারবে না। আপনারা পুলিশি প্রশাসনে এত টাকা দেওয়া সত্ত্বেও সাধারণ মানুষকে আপনারা রক্ষা করতে পারেননি। মাননীয় চেয়ারম্যান

স্যার, আপনি এই সভায় বক্তৃতা রেখেছিলেন বহরমপুরের থানায় একটি দুর্নীতির ব্যাপারে। সেখানে একজন পুলিশ অফিসার কিভাবে থানায় বসে একজন নারীকে ধর্ষণ করেছেন সেই ব্যাপারে বক্তব্য রেখেছিলেন। পুলিশ প্রশাসন কিভাবে দুর্নীতিগ্রস্ত হচ্ছে তা সকলেরই জানা আছে। আপনি বহরমপুরের লোক, আমাদের নর্থ বেঙ্গলের বর্ডারে বিশেষ করে পশ্চিম দিনাজপুরে, মালদায় কি অবস্থা হচ্ছে সকলেরই জানা আছে। হেমতাবাদ থানার অধীনে এক গ্রামের কৃষক তার মেয়ের বিয়ের পিঁড়িতে বসিয়েছেন এমন সময়ে এক দল ডাকাত এসে মেয়েকে বিয়ের পিঁড়ি থেকে উঠিয়ে নিয়ে চলে যায়। এই ব্যাপারে থানায় এজাহার করা হয়েছিল। কিন্তু অনেকদিন পর্যন্ত তাকে ফেরৎ পাওয়া গেল না, যখন মেয়েটিকে পাওয়া গেল তখন মেয়েটি অন্তস্বত্বা। কিন্তু এই ব্যাপারে একজন মানুষকেও অ্যারেষ্ট করা হল না। যে পুলিশ প্রশাসন একটি মেয়েকে খুঁজে বার করতে পারে না সেই পুলিশ প্রশাসনে এত খরচ করার কোনও যুক্তি হয় না। পুলিশ প্রশাসন আজকে এমন অবস্থায় এসে দাঁড়িয়েছে যে একজন ডি এস পি তার রিভলভার রক্ষা করতে পারেন নি আজ অবধি। সাধারণ মানুষ গ্রামেগঞ্জে আজকে ভীতসন্ত্রস্ত। তারপরে আপনাদের পঞ্চায়েত সম্পর্কে বলি। গণতন্ত্র নিয়ে বামফ্রন্ট সরকার অনেক বড় বড় কথা বলেন, তারা নাকি পশ্চিমবঙ্গে গণতন্ত্র এনেছেন। এর আগে পশ্চিমবঙ্গের লোকেরা নাকি গণতন্ত্রের কথা উচ্চারণ করতে পারত না। বামফ্রন্ট সরকার এই পশ্চিমবঙ্গে গণতন্ত্র প্রতিষ্ঠা করেছেন। গণতন্ত্রের মূল্য কি বুঝতে হলে পঞ্চায়েত ব্যবস্থায় সবচেয়ে বড় গণতন্ত্রের প্রমাণ। পঞ্চায়েতী ব্যবস্থায় আজ অবধি কোনও বাই-ইলেকশন হল না। দীর্ঘ চার বছর অতিক্রম হতে চলেছে যেসব জায়গায় মেম্বার মারা গেছে কিংবা কেউ অন্য কোনও জায়গায় চলে গেছেন, বা এম.এল.এ. নির্বাচিত হয়েছেন বা জেলা পরিষদ থেকে এম.পি. নির্বাচিত হয়েছেন সেই সব জায়গায় বাই-ইলেকশন আজ অবধি হল না। এই কি গণতন্ত্র যে এক জায়গায় এম.এল.এ মারা গেলে সেখানে ইলেকশন হবে না। এটাই বামফ্রন্টের গণতন্ত্রের মূলনীতি। এই যদি পশ্চিমবঙ্গের গণতন্ত্রের উপধারা সৃষ্টি হয় তাহলে এক নতুন অধ্যায় সৃষ্টি করবে সেই বিষয়ে কোনও সন্দেহ নেই। পঞ্চায়েতে অনেক কিছু ভুলত্রুটি আছে সেইগুলি বাই-ইলেকশনের মাধ্যমে সুধরে নেবার কোনও ব্যবস্থা নেই। কোনও একজন মেম্বার এম.এল.এ. নির্বাচিত হলে তার জায়গায় যে ইলেকশন করতে হবে, তাকে যে রিজাইন দিতে হবে তার কোনও ব্যবস্থা পঞ্চায়েতের মধ্যে নেই। এরপরে শিক্ষা সম্বন্ধে উল্লেখ করতে চাই। এই শিক্ষার ব্যাপারে আমাদের পক্ষের সদস্য শ্রদ্ধেয় শ্রী শিশির বসু মহাশয় কলিকাতা বিশ্ববিদ্যালয় সম্পর্কে আলোচনা করতে চাইলেন কিন্তু সরকারি পক্ষের সদস্যরা শুনতে চাইলেন না। আমাদের এখানে ত্রিশিক্ষার প্রচলন আছে যথা উচ্চশিক্ষা, মধ্যশিক্ষা এবং ছোটশিক্ষা। উচ্চশিক্ষা উচ্চদের নিয়ে রয়েছে, তাদের মধ্যেই সীমাবদ্ধ তারপরে মধ্যশিক্ষা এবং তারপরে ছোট শিক্ষা। গ্রামেগঞ্জে দেখা যায় পড়াশুনোর কোনও ব্যবস্থা নেই কিন্তু স্কুল গজিয়ে উঠেছে। নির্বাচনের আগে প্রায় ১৪ হাজার নতুন শিক্ষক অ্যাপোয়েন্টমেন্ট দেওয়া হল। কিসের জন্য এটা করা হল না নির্বাচনী ইস্তাহার হিসাবে এই ব্যবস্থা করা হল। কোথাও স্কুল খোলা হল না, ছাত্র নেই, অথচ শিক্ষক রয়েছে। এই তো আপনাদের শিক্ষা ব্যবস্থা। তারপরে আরেকটি জায়গার কথা বলি রায়গঞ্জের একটি জায়গায়, থানার নাম ভুলে গেছি সেখানে এস.ডি.ওর অফিসের কাছে একটি বটগাছ আছে সেই বটগাছের তলায় কিছু লোকজন বসে তাস খেলত। কিছুদিন বাদে আমি ওইখান দিয়ে আসতে আসতে দেখি যে

মেয়েরা ওই গাছের নিচে বসে বসে তাস খেলছে। তখন আমি আমার একজন লোককে বলি তাস তো বেটা ছেলেরা খেলে জানি এখন কি মেয়েরাও খেলতে আরম্ভ করেছে। এখন কি তাহলে বটগাছের তলায় মেয়েরাও খেলতে আরম্ভ করেছে। তখন জানতে পারলাম যে বামফ্রন্ট সরকারের আমলে এখন বটগাছের তলায় প্রাইমারি স্কুল খোলা হয়েছে। সুতরাং এইতো আপনাদের শিক্ষার পরিবেশ।

[3-10—3-20 P.M.]

সেখানে চাল বাঁধানো ঘর হয়নি, সান বাঁধা রয়েছে। সেখানের প্রাইমারি স্কুলে সাত জন মাস্টার রয়েছে অথচ তিনজনও ছাত্র নেই। আজকে কলকাতা বিশ্ববিদ্যালয়ের অবস্থা কি হয়েছে—তার একটা বিবৃতি ওরা দিয়েছেন, আর একজন বলেছেন বিশ্ববিদ্যালয়ে ঘেরাও হচ্ছে। বিশ্ববিদ্যালয়ের উপাচার্য মেনটেন করতে পারছে না। শুধু রাজনীতির খেলা চলছে। উপাচার্য যখন নির্বাচিত তখন তাকে হটানোর জন্য একটা পরিকল্পনা, একটা বিল আনা হচ্ছে এটা কি করে হয়? এই কি গণতন্ত্র, কোনও ধরনের এটা? মিঃ চেয়ারম্যান স্যার, আপনি একদিন বহরমপুরের হসপিটাল নিয়ে এখানে বলেছিলেন, আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব যে তিনি যেন একটু তুলনার চোখে দেখেন অনেক জায়গায় প্রাইমারি হেলথ সেন্টার বন্ধ হয়ে গেছে। ডাক্তার, ঔষধ কিছুই নেই। অনেক বেড বাড়ানো দরকার। এখানে বলা সত্ত্বেও দেখা গেছে দিনের পর দিন বেডের সংখ্যা কমে গেছে। প্রাইমারি হেলথ সেন্টারের সেখানে মানুষ নেই, রয়েছে কুকুর, বিড়াল। সেখানে চিকিৎসা হয় না, শুধু খাওয়া-দাওয়া। এবারে রাস্তাঘাট সম্বন্ধে বলছি, অ্যাপ্রোপ্রিয়েশন বিলে আপনি বলেছেন অনেক কথাই, আমরা সব সময় প্রশ্ন করলেও তার উত্তর ঠিক মতো পাই না। রাস্তাঘাটের অবস্থা খুব খারাপ হয়ে গেছে, টাকা স্যাংশান হয়ে গেছে, প্ল্যান হয়ে গেছে, অথচ কোনও ক্ষেত্রেই এখন পর্যন্ত কাজ হয় না। যেগুলি ভেঙে গেছে সেইগুলি মেরামতের প্রশ্নই আসে না, এই তো আপনাদের অবস্থা। এবারে বলি সমবায় সম্বন্ধে এটা তো বামফ্রন্ট সরকারের সবচেয়ে বড় হাতিয়ার। ৩৬ দফার মধ্যে আমরা দেখলাম সোশ্যালাইজেশান এটার জন্য আপনারা কি উন্নতি করেছেন? কিন্তু সমবায়ের জন্য যে সব টাকা কেন্দ্রের থেকে আসছে, এই দেশের মানুষকে একত্র করার জন্য, উন্নতি করার জন্য, সেই টাকা বর্তমানে সমবায় দপ্তর খরচ করতে পারেনি, তার ৬০ শতাংশ ফেরৎ গেছে, আশা করি এটা মাননীয় অধ্যক্ষ মহাশয় নিশ্চয় জানেন। ১৯৭৬ সালের নির্বাচনের পর দেখেছি ২০০ টি ডিপ টিউবওয়েল তৈরি হবে বলা হয়েছে ফর ইরিগেশন। গ্রামের জমিতে, ভূমিহীনদের জল দেবার জন্য ডিপ টিউবওয়েলের ব্যবস্থা হয়েছে। কিন্তু আজ অবধি ২০০টির মধ্যে ১টিও দেখতে পেলাম না। আজকে তিস্তা প্রোজেক্ট যেগুলি করার কথা ছিল তার একটিও হয়নি। রায়গঞ্জে অ্যারোড্রমের মতো ব্যবস্থা করা হল, জেনারেটর দেওয়া হল যাতে সেখানে আলো বাতাস ঠিক মতো তারা পায়। সেখানে একজন অফিসারের ঘর তৈরি করা হল, সেখানকার জমিতে এক ফোঁটাও জল যায় না। তাই আজকে এই যে অ্যাপ্রোপ্রিয়েশন বিল নিয়ে এসেছেন তার বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুভাষ গোস্বামী :** স্যার, আজকে এই সভায় অ্যাপ্রোপ্রিয়েশন বিল নিয়ে আলোচনার সূত্রপাত, এতে বিরোধী দলের মাননীয় সদস্য সুব্রতবাবু কয়েকটি কথা বলেছেন। এই সভায় কয়েকজন মন্ত্রী অনুপস্থিত—বিদ্যুৎ মন্ত্রী, উচ্চশিক্ষা মন্ত্রী, স্বাস্থ্যমন্ত্রী, পৌরমন্ত্রী, ইত্যাদি অনুপস্থিত

রয়েছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে ব্যয় বরাদ্দের দাবি নিয়ে আলাপ আলোচনা ও সমালোচনা হয়েছে এবং সংশ্লিষ্ট ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় তার বিভিন্ন প্রশ্নের উত্তরও দিয়েছেন। একমাত্র ক্ষুদ্র সেচ বিভাগের মন্ত্রী অসুস্থ থাকার কারণে তাঁর দপ্তরের ব্যয় বরাদ্দ পেশ করতে পারা যায় নি, আলোচনা হয়নি। বাকি সব বিভাগ নিয়ে আলোচনা হয়েছে। আজ এই সভায় যে কজন সদস্য আলোচনা করলেন তাতে তাঁরা পুরানো কথার পুনরাবৃত্তি করলেন। যে সব কথা বললেন সেসব আগেই বলা হয়েছে মন্ত্রী মহাশয়রা তার উত্তরও দিয়েছেন। আইন শৃঙ্খলার কথা বলেছেন। সাম্প্রতিক কালে এই সমস্যা তাঁরা নিজেরাই সৃষ্টি করছেন। কাগজে দেখছি তাঁরা নিজেরাই মারামারি করছেন যেটা আমাদের সামলাতে হচ্ছে। এই সব কাজ ওরা করছেন। গণতন্ত্রের কথা বললেন। ওরা কোনও গণতন্ত্রের নমুনা দেখিয়েছেন? ওরা এতদিন ধরে যা দেখিয়েছেন তা অন্য কোনও দেশের ইতিহাসের মধ্যে মেলে না। আগে ওরা পঞ্চায়েতকে কোনও ক্ষমতা দিয়েছিলেন? ঠুঁটো জগন্নাথ করে রেখে ছিলেন। এখন পঞ্চায়েতে কাজ হচ্ছে, তাদের মাধ্যমে লক্ষ লক্ষ টাকা খরচ করে কাজ হচ্ছে দেখে ওদের গায়ে জ্বালা ধরছে। আমরা এই কথা বলিনা যে কোনও বিভাগে কোনও ত্রুটি নেই। ত্রুটি আছে, অসাফল্য আছে, অক্ষমতা আছে, কিন্তু তার চেয়ে সাফল্য অনেক গুণ বেশি। সেজন্য পশ্চিমবাংলার মানুষ আমাদের পাশে আছে এবং থাকবে। আমরা যে সব বিভাগের ব্যয় বরাদ্দ অনুমোদন করেছি সেই খরচ করার ছাড়পত্র আমরা দিতে চলেছি এবং ছাড়পত্র পেয়ে সরকার তাঁর পরিকল্পনা অনুযায়ী কাজ করবে। বিধানসভার কার্যকাল শেষ হলে এই হাউসের দরজা বন্ধ হয়ে যাবে এবং ১৫০/২০০ মাইল দুরে আমরা চলে যাব। তারপর কি হবে আমাদের গোচরে কিছু থাকবে না। কিন্তু বছরের শেষে গিয়ে আমরা দেখব যে আমরা যে বরাদ্দ অনুমোদন করেছিলাম তার সঙ্গে প্রকৃত ব্যয়ের সামঞ্জস্য থাকবে না, কিম্বা যে ব্যয় আমরা অনুমোদন করেছিলাম তার চেয়ে বেশি খরচ হয়েছে বা কম হয়েছে। আমার মনে হয় ৬ মাস এই সরকার কাজ করার পর আবার বিধানসভার অধিবেশন ডেকে বিভিন্ন বিভাগ যে কাজ করার আশ্বাস দিয়েছে সেটা কতখানি রূপায়িত হয়েছে তা পর্যালোচনা করার দরকার আছে। সেজন্য আমি প্রস্তাব করছি গতানুগতিকভাবে না করে যাতে বিধান হিসেবে আমরা আমাদের দায়িত্ব পালন করতে পারি, কাজ সম্পর্কে সরকারকে সচেতন করতে পারি সেই হিসেবে আর একবার অধিবেশন ডাকা উচিত। আমার এই প্রস্তাব মুখ্যমন্ত্রীর কাছে আমি রাখছি। পরিশেষে অ্যাপ্রোপ্রিয়েশনের যে প্রস্তাব উত্থাপন করা হয়েছে তাকে সমর্থন করে আমি শেষ করছি।

[3-20—4-00 P.M.] [including adjournment]

**Mr. Speaker :** The discussion on this Bill will again resume after the recess. Now the Minister-in-charge of the Irrigation and Waterways Department will make a Statement.

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** Now I request the Minister-in-charge of Irrigation and Waterways Department to make the statement on the subject of erosion of Jallangi rives in some parts of Nadia district. Attention called

by Shri Madhabendu Mohanta and Shri Chittaranjan Biswas on the 28th April, 1986.

**Shri Nani Bhattacharya :** The river Jallangi in the district of Nadia is fed by the river Bhairab with its off-take from the river Padma near Akheriganj in the district of Murshidabad and the river Jallangi with its off-take from the river Padma in Bangaladesh near Jallangi-Bazar (District of Murshidabad). Spill water from the Padma enters during the flood season only as surface flow but some perinnial subsoil flow remains almost throughout the remaining period of the year. The river Jallangi has got a number of mounders and erosion occurs one bank while 'Char' form on the other bank. The banks are of sand or alluvial deposits.

In the district of Murshidabad at a number of places banks of the river Jallangi are eroding. Anti Erosion have been taken in places amongst others like Madhyagaribpur, Jitpur, Tokia and Surangapur where schemes have been prepared at a number of places including Elammagar (estimated cost Rs.15.51 lacs) in P.S. Nowda, and remains in processing. The erosions at Fazilnagar, Paranpur and Kanainagar in P.S. Karimpur, at Abhoynagar, Saruppur, Iswarchandrapur, Nutunpur, Khaspur, Hanspukur, Chanderghat in P.S. Tehatta, at Sibpur in P.S. Nakashipara, at Bara-Andulia and Talukhuda in P.S. Chapra and Shambunagar in P.S. Krishnagar in the district of Nadia are known to the Irrigation & Waterways Department. with limited resource, it is contemplated to arrest the erosion at several places where the village are affected. A few anti erosion schemes e.g., at Karimpur Bazar in P.S. Karimpur, at Palashipara and Baliura in P.S. Tehatta, at Hatidala in P.S. Nakashipara, at Churni in P.S. Krishnanagar and at Swarupganj in P.S. Nabadwip had been completed. The anti erosion schemes for places like Abhoynagar (estimated cost : Rs.14.84 lacs). Kanainagar (estimated cost : Rs.18.44 lacs), Chanderghat (estimated cost : Rs. 63.51 lacs) and Talukhuda (estimated cost : Rs.10.46 lacs.) are at different stages of processing : for some other places schemes are yet to be prepared. It may be mentioned in this connection that according to the National Norm of cost benefit ratio, agricultural lands and hutment use to get very very low priority in respect of protective works. The Govt. of West Bengal in the Irrigation & Waterways Department is fully aware of the situation and would be taking all possible steps where ever necessary despite aforesaid norms depending however upon the availability of funds.

## Laying of Report

The Fifty-ninth Annual Report on the working and affairs of the

Westinghouse Saxby Farmer Limited for the year 1980-81.

**Shri Patit Paban Pathak** : Sir, with your permission, I beg to lay the Fifty-ninth Annual Report on the working and affairs of the Westinghouse saxby Farmer Limited for the year 1980-81.

**শ্রী সত্যরঞ্জন বাপুলী** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, কালকেই আমাদের বিধান সভার শেষ দিন। তার পরেই সকলেই আমরা যে যার জায়গায় চলে যাব। বিধানসভা একটা গণতন্ত্রের মন্দির, গণতান্ত্রিক পদ্ধতিতে নির্বাচিত কলকাতা বিশ্ববিদ্যালয়ের যিনি ভাইসচ্যান্সেলর, তাঁকে তাড়াবার জন্য একটা অর্ডিন্যান্স আনতে হচ্ছে এই সরকারকে। অত্যন্ত পরিতাপের বিষয় যে একটা সরকার বিশ্ববিদ্যালয়ের ভাইসচ্যান্সেলরকে তাড়াবার জন্য সেই সরকারের মুখ্যমন্ত্রী রাজ্যপালের কাছে গিয়ে অনুরোধ করছেন অর্ডিন্যান্স করতে হবে, কোনও সময়ে, না, যখন বিধানসভা চলছে, আমরা এখানে বসে সব আলোচনা করছি। এখানে যখন আলোচনা চলছে, ঠিক সেই সময়ে একটা রাজ্যের মুখ্যমন্ত্রী অতি জঘন্য ভাবে অতি নিচে নেমে গিয়ে রাজ্যপালের কাছে অনুরোধ করছেন যে অর্ডিন্যান্স করতে হবে, কেন অর্ডিন্যান্স করতে হবে, না, সন্তোষ ভট্টাচার্যকে তাড়াবার জন্য। কি জন্য তাড়াতে হবে, না, গণতান্ত্রিক পদ্ধতিতে নির্বাচিত হয়েছেন বলে, কি করেছেন, না, গণতান্ত্রিক পদ্ধতিতে কাজ করছেন। আজকে এইভাবে যদি গণতন্ত্রকে ধ্বংস করা হয় এবং এইভাবে একটি সরকারের মুখ্যমন্ত্রী যদি রাজ্যপালের কাছে গিয়ে এই রকম একটা অর্ডিন্যান্স করার জন্য অনুরোধ করেন, তাহলে আমরা কোথায় আছি? ........

**মিঃ স্পিকার** : নাউ আই কল আপন শ্রী অনিল মুখার্জি।

**শ্রী অনিল মুখার্জি** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয় হাউসে উল্লেখ করছি। পশ্চিমবঙ্গে কাগজ শিল্প সংকট দেখা দিয়েছে। এবং টিটাগড় পেপার মিলের দুটো ইউনিটের ৮ হাজার এমপ্লয়ী আজকে কাজের আওতার বাইরে রয়েছে, সেখানে ছয় মাস ধরে ক্লোজার চলছে। আজকে সকাল বেলায় জুট শিল্প সংকটের কথা এখানে উল্লেখ করা হয়েছে। আমি জানি না কেন্দ্রীয় সরকার একবিংশ শতাব্দীতে এইভাবে আর কত শ্রমিক ছাঁটাই করে করে কোনও অবস্থায় নিয়ে যাবে। যা হোক এই হাউসে আমরা অলরেডি জুট শিল্প সম্পর্কে প্রস্তাব নিয়েছি। তার সঙ্গে কাগজ শিল্পের সংকট দূরীকরণের জন্য কাগজ শিল্পকে জুট শিল্পের জাতীয়করণ করার জন্য যুক্ত করা হোক। বেঙ্গল পেপার মিল রানিগঞ্জে তিন বছর আগে বন্ধ হয়ে গেছে—এটাকেও পুরো জাতীয়করণ করার জন্য জুট শিল্পের সঙ্গে যুক্ত করে দিল্লির কাছে যাওয়া হোক।

(At this stage, the House was adjourned till 4.00 p.m.)

(After Adjournment)

[4-00—4-10 P.M.]

**Mr. Speaker** : Yes, Dr. Zainal Abedin, what is your point of order that you want to raise?

**Dr. Zainal Abedin** : Mr. Speaker, Sir, if I have not heard wrong, you have closed the debate.

**Mr. Speaker :** I have closed the debate for the time being, i.e., for the present.

**Dr. Zainal Abedin :** So you have not applied the provision of rule 336?

**Mr. Speaker :** No, no. Not at all.

Now I call upon Shri Rabindra Nath Mandal.

**শ্রী রবীন্দ্রনাথ মণ্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী তথা অর্থ দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী যে দি ওয়েস্ট বেঙ্গল অ্যাপ্রোপ্রিয়েশন নং২ বিল, ১৯৮৬—এই সভায় হাজির করেছেন আমি তাকে পূর্ণ সমর্থন করছি। বিরোধী দলের মাননীয় সদস্য শ্রী সুব্রত মুখার্জি এবং কাশীনাথ মিশ্রের বক্তৃতা আমি শুনেছি। অ্যাপ্রোপ্রিয়েশন বিল সম্পর্কে ওঁদের ধারণা অসচ্ছ, এবং ওঁদের জ্ঞানের অপ্রতুলতার জন্য আমার সহানুভূতি রইল। স্যার, সুব্রতবাবু এই সভায় কিছু অসত্য তথ্য উপস্থিত করেছেন। তিনি বলেছেন তাঁর বক্তৃতার মধ্যে দিয়ে যে উনি যখন রাস্তা ধরে যান তখন হাজার হাজার ফলক দেখতে পান। এবং সেই একটা ফলকের পিছনে চারজন করে শিক্ষক নিযুক্ত হয়েছে। সুব্রতবাবুকে আর চ্যালেঞ্জ করে কি হবে—আমি জোর করে বলতে পারি যে এটা সম্পূর্ণ অসত্য। এই সব কোথায় আছে কখনও যদি প্রমাণ করতে পারেন তাহলে নিশ্চয় আমরা দেখব। তিনি রাজনৈতিক উদ্দেশ্য প্রণোদিত হয়ে এই ধরনের কথা বলেছেন। এটা শুধু মিথ্যার নামান্তর মাত্র। ওনারা শিক্ষা সম্পর্কে স্বাস্থ্য সম্পর্কে, সাধারণ প্রশাসন সম্পর্কে বলেছেন। আমার সময় সংক্ষেপ—তার মধ্যে আমি কিছু কিছু উত্তর দেবার চেষ্টা করব। প্রথমত হচ্ছে আমরা গত ৯ বছর ধরে এই প্রশাসনে আছি। এই নয় বছর ধরে এই বামফ্রন্ট সরকার জনসাধারণের সঙ্গে নিবিড় সম্পর্ক বজায় রেখে কাজ করে চলেছে। তার জন্য আমরা জনসাধারণের সহযোগিতা পেয়েছি এবং এর জন্য আমরা জনগণের কাছে কৃতজ্ঞ। আমি এটা জোর করে বলতে পারি এবং এটা ওঁরাও বোঝেন যে পশ্চিমবাংলার প্রতি কেন্দ্রীয় সরকারের অনিহাই হচ্ছে পশ্চিমবাংলার অগ্রগতির মূল অন্তরায়। আমরা এই নয় বছরে সমস্ত ক্ষেত্রে অগ্রগতি ঘটাতে চেষ্টা করেছি। আমরা কখনও বলি না যে সমস্ত ক্ষেত্রে আমরা সমস্যা সমাধান করতে পেরেছি। এই রকম একটা অর্থনৈতিক কাঠামোর মধ্যে থেকে তার মৌল রূপান্তর ঘটিয়ে সমস্ত কিছু পাল্টে দেব একথা আমরা বলি না। এই অবস্থার মধ্যে থেকে জনগণের মৌলিক সমস্যার সমাধান হবে না। স্বভাবত তারই ভিতর থেকে আমাদের যতটুকু করা সম্ভব তা আমরা করছি। আমরা পঞ্চায়েতের মাধ্যমে গণতান্ত্রিক বিকেন্দ্রীকরণ করেছি, মিউনিসিপ্যালিটি কর্পোরেশন নির্বাচন করেছি। এই ধরনের কাজ ওঁরা কখনও করতে পারে নি। আমরা এই ৯ বছরে যে সব অ্যাচিভমেন্ট করেছি তার মধ্যে প্রধান হল যে আমরা গণতান্ত্রিক প্রতিষ্ঠা করেছি, গণতন্ত্রের ব্যাপকতা প্রসার লাভ করে। এর জন্য বামফ্রন্ট সরকারের কাছে আমি কৃতজ্ঞ। এটা ওরাই হরণ করেছিল। এর জন্য অনিচ্ছাকৃতভাবে অকৃপণভাবে ওঁদের বামফ্রন্ট সরকারকে সাধুবাদ জানানো উচিত ছিল। গ্রামবাংলার অর্থনৈতিক উন্নয়ন এবং তাকে পুনরুজ্জীবন করার ব্যাপারে বামফ্রন্ট ভূমিকা অনস্বীকার্য। আজকে কৃষিক্ষেত্রে যে অগ্রগতি হয়েছে তা অনস্বীকার্য। ওঁরা আইনশৃঙ্খলার কথা বলেন। এ সম্বন্ধে অনেক আলোচনা হয়েছে, আমি আর এ সম্বন্ধে বিশেষ কিছু বলতে

চাই না। তবে আমি একথা বলব যে যাতপাত ধর্ম এবং বর্ণের প্রশ্নে কোনও অসহিষ্ণুতার মনোভাব এখানে কাজ করেনি, এবং তা করতে পারেও নি।

দ্বিতীয়ত হচ্ছে সমস্ত সম্প্রদায়ের মধ্যে সম্প্রীতি এখানে বজায় আছে। তফসিলি জাতি, উপজাতি, সংখ্যালঘু সম্প্রদায় আজকে এখানে নিরাপদে বাস করছে। অন্যান্য রাজ্যের তুলনায় পশ্চিমবাংলায় সুস্থির অবস্থা বিরাজ করছে। পশ্চিমবাংলার জনজীবন স্বাচ্ছন্দ এবং স্বাভাবিক। এটাই হচ্ছে পশ্চিমবাংলার আইন শৃঙ্খলার প্রশ্নে আমাদের অগ্রগতি এবং কৃতিত্ব। এই ক্ষেত্রে পশ্চিমবাংলার জনগণ যথেষ্ট ভাবে আমাদের সঙ্গে সহযোগিতা করতে এগিয়ে এসেছেন। সেই জন্য তাদের কাছে আমরা কৃতজ্ঞ। শিক্ষার ক্ষেত্রে ওরা বলেছেন—কি করে বলেন? মাননীয় শিক্ষামন্ত্রী এখানে উপস্থিত আছেন, এই বিষয়ে তিনি তথ্য দিয়ে বলবেন। গতকাল মধ্যশিক্ষা পর্ষদের সদস্যদের নির্বাচন হয়ে গেল, আগামীকাল ফল বেরোবে। শিক্ষকরা এতে অংশ গ্রহণ করেছেন। ১৯৫৫ সালের আগে দুজন মাত্র প্রতিনিধি ছিলেন। এবারে ৩২ জন প্রতিনিধি নির্বাচিত হচ্ছেন। শতকরা ৯৫ জন শিক্ষক ভোটার লিস্টে নাম দিয়েছেন, অ্যাপ্লিকেশন করেছেন এবং তারা ভোটও দিয়েছেন। এই জিনিস ইতিপূর্বে কখন ঘটেছে? বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার আগে শিক্ষা ক্ষেত্রে নৈরাজ্য ছিল। বামফ্রন্ট সরকার শিক্ষার প্রশ্নে তাদের বৈজ্ঞানিক দৃষ্টিভঙ্গি নিয়ে যে সমস্ত কাজ করছেন, সেই সমস্ত কর্মসূচি রূপায়ণের জন্যই পশ্চিমবঙ্গের শিক্ষা জগতে একটা সুস্থির অবস্থা ফিরে এসেছে তারা এটা মেনে নিতে রাজি নন। শিক্ষা ক্ষেত্রে গণতান্ত্রিক ব্যবস্থা সুপ্রতিষ্ঠিত হয়েছে। এই গণতান্ত্রিকরণের ফলে পশ্চিমবাংলার গ্রাম গ্রামান্তরে শিক্ষার অনুপ্রবেশ ঘটেছে। শিক্ষা সম্পর্কে মানুষের মনে আগ্রহ সৃষ্টি হচ্ছে এবং গ্রামাঞ্চলের মানুষ শিক্ষার প্রশ্নে আজকে যেভাবে এগিয়ে আসছে তাতে বামফ্রন্ট সরকার তাদের এই অগ্রগতি ও কৃতিত্ব নিশ্চয় দাবি করতে পারে বলে আমি মনে করি। স্পিকার মহোদয়, কাশীনাথ মিশ্র মহাশয় একটি কথা বলেছেন, এটা নাকি নির্বাচনী বাজেট। আমি ওকে বলি যে, যদি এটাকে আপনারা নির্বাচনী বাজেট বলেন তাহলে ইতিপূর্বেই আমাদের মাননীয় অর্থমন্ত্রী যে কথা তাঁর জবাবি ভাষণে বলেছিলেন আমিও সেই কথার পুনরাবৃত্তি করে বলতে চাই, এটা প্রকৃত'ই জনগণের বাজেট এবং সেই বাজেটকে আপনারা সমর্থন করতে পারেন না, এটাই আমাদের কৃতিত্বর একটা অন্য দিকও বটে। স্পিকার মহোদয়, স্বাস্থ্যের প্রশ্নে মাননীয় সুব্রতবাবু কতকগুলি কথা বলেছেন। স্যার, স্বাস্থ্যের মৌলিক কথা কি? স্বাস্থ্যের মৌলিক কথা হচ্ছে পানীয় জল। পশ্চিমবাংলার ৯ হাজার গ্রামে জলের একটা অসুবিধা ছিল। আমরা সমস্ত জায়গায় জলের ব্যবস্থা করেছি। রবীন্দ্রনাথের ১২৫ তম জন্ম বার্ষিকী পূর্তি উৎসব হচ্ছে এবং আমরা এই ১২৫ তম জন্ম বার্ষিকী পূর্তি উৎসব পালন করছি। রবীন্দ্রনাথ এই জল সম্পর্কে এক সময় উদ্বেগ প্রকাশ করেছিলেন। আমরা তাঁর এই পূর্তি বৎসরে স্পেশ্যাল প্রোগ্রাম নিয়েছি যে, ৯ হাজার গ্রামাঞ্চলে পানীয় জলের বন্দোবস্ত করব। আর আমাদের দেশের প্রধানমন্ত্রী সেদিন মহারাষ্ট্রে গিয়েছিলেন। মহিলারা সেখানে চুপ করে দাঁড়িয়ে আছেন। তাদের জিজ্ঞাসা করা হল আপনারা কি চান? তারা বললেন, 'হাম লোক পানি মাংতা', আপনি আমাদের জল দিন, মরে যাচ্ছি, জলের ব্যবস্থা করুন। জল যদি না দেওয়া হয় তাহলে আমরা কাদা খাব। এই হচ্ছে অবস্থা স্বাধীনতার ৩৮ বছর পরেও ভারত সরকার ভারতবর্ষের মানুষকে জল দিতে পারে না। আজকে আমরা গ্রামাঞ্চলে এই জিনিস ছড়িয়ে দিয়েছি, পশ্চিমবাংলা সরকার গ্রামাঞ্চলের মানুষের কাছে জল পৌছে দিয়েছে,

এই কৃতিত্ব নিশ্চয় আমরা দাবি করতে পারি। মাননীয় স্পিকার, স্যার, সর্বশেষে আমি এই কথা বলতে চাই, সমস্ত ক্ষেত্রেই পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকারের এই কৃতিত্ব অনস্বীকার্য। হ্যাঁ, জবাব আমরা দেব—এই বিধানসভার অভ্যন্তরে কংগ্রেস সদস্যদের কাছে আমরা জবাব দেব না, পশ্চিমবাংলার অগনিত, লক্ষ লক্ষ ক্ষেত মজুর, পশ্চিমবাংলার মাঠে ময়দানে, কলকারখানা, অফিসে, আদালতে খেটে খাওয়া মানুষ তাদের সাহায্য ও আশীর্বাদ দিয়ে আমাদের এখানে পাঠিয়েছে, তাদের কাছে প্রতিশ্রুতি পালনে আমরা দায়বদ্ধ, আমাদের কাজের হিসাব নিকাশের জবাব তাদের কাছে দেব এবং ১৯৮৭ সালে তাদের কাছে দরবার করব, কাজের খতিয়ান দেব, তারা ঠিক করবে। আজকে বামফ্রন্ট সরকারের এই সমস্ত কাজের বিরোধিতার অর্থই হচ্ছে জনগণের বিরোধিতা করা এবং জনগণের প্রতি বিশ্বাসঘাতকতা করা। কংগ্রেস সেই কাজ করে বিশ্বাসঘাতকতা করছে এবং বিশ্বাসঘাতকতার নামান্তর হিসাবে তারা এই কাজ করছে। সেই জন্য আমি ওদের সমস্ত বক্তব্যের প্রতি তীব্রভাবে ঘৃণা করছি এবং ধিক্কার জানাচ্ছি। মাননীয় মুখ্যমন্ত্রী যে অ্যাপ্রোপ্রিয়েশন বিল এনেছেন আমি তাকে স্বাগত জানাই এবং পশ্চিমবাংলার জনগণের যে চেতনার উন্মেষ ঘটাতে পেরেছি গত ৯ বছরে এটাই হচ্ছে আমাদের অন্যতম প্রধান কৃতিত্ব। আজকে যে অন্ধ বিশ্বাস তাদের মধ্যে প্রতিষ্ঠিত হয়েছে, এই বিপুল অন্ধ বিশ্বাস নিয়ে পশ্চিমবাংলার জনগণ নিত্য নতুন বিজয়ের পথে এগিয়ে যাবে, এই আশা নিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পিকার ঃ** মাননীয় সদস্যগণ, অ্যাপ্রোপ্রিয়েশন বিলের উপর আলোচনার জন্য যে সময় নির্দিষ্ট করা আছে তা শেষ হচ্ছে ৪টে বেজে ২৩ মিনিটে। এর জন্য আরও কিছু সময়ের প্রয়োজন রয়েছে, সেইজন্য আমি আরও আধঘন্টা সময় বাড়িয়ে দিলাম। আশা করি মাননীয় সদস্যগণ এতে সম্মত হবেন।

(মাননীয় সদস্যগণ সম্মতি দেবার পর)

সময় আরও আধ ঘন্টা বাড়ল।

[4-10—4-20 P.M.]

**শ্রী জ্যোতি বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের বিভিন্ন বিভাগের ব্যয়বরাদ্দ আলোচনার সময় যে প্রশ্ন উত্থাপিত হয়েছিল আজকে বিরোধীদলের পক্ষ থেকে সেগুলির কয়েকটি পুনরুল্লেখ করা হয়েছে, সেগুলির জবাব দেওয়ার দরকার আছে বলে আমি মনে করি না। এছাড়া আরও যে ৩/৪ টি বিষয় এসেছে সেগুলির জবাব দেওয়ার দরকার আছে, আমি সেগুলির জবাব দিচ্ছি। শ্রী সুব্রত মুখার্জি মহাশয়, তিনি বলেছেন, মাইনর ইরিগেশন এবং লেবার ওয়েলফেয়ার ডিপার্টমেন্ট এই দুটি ব্যাপারে আমাদের যে বরাদ্দ ছিল তা খরচ হয়নি। তিনি একটা হিসাব দিয়েছেন, সেটা সঠিক। কেন হয়নি? তবে টাকা ফেরত যায়নি। এই যে বারে বারে এঁরা বলেন টাকা ফেরত গিয়েছে, কোনও টাকা ফেরত-টেরত কিছু যায়নি। এটা হয়নি এই জন্য যে ওটা ইন্ডিয়া গভর্নমেন্ট এবং ওয়ার্লড ব্যাঙ্কের সঙ্গে আমাদের স্কীম মাইনর ইরিগেশনের, স্ক্রো যে সময় আসার কথা ছিল, চুক্তিটা স্বাক্ষরিত হবার কথা ছিল তাতে সময় লেগেছে এবং পেরিয়ে গিয়েছে। এমন শেষের দিকে এসেছে যখন এই টাকাটা খরচ করা সম্ভব নয় আমাদের পক্ষে। এটা একেবারে শেষের দিকে এসেছে সেইজন্য

আমরা খরচ করতে পারি নি। কিন্তু এই টাকাটা নিয়ে আমরা ঐ আমাদের বড় সেচ ব্যবস্থা যেটা আছে সেখানে এবং বিদ্যুতে খরচ করেছি। দ্বিতীয়ত হচ্ছে, লেবার ওয়েলফেয়ারের ব্যাপারে এটাও ঠিক ঐ একই ব্যাপার। আমরা এখানে একটা ভাতা দিই যারা বেকার তাদের—২।।/৩/৩।। লক্ষ ছেলেমেয়েকে আমরা দিই। আমরা ভাবলাম এইভাবে ভাতা না দিয়ে বরং আমরা যদি এদের স্বনির্ভর কোনও কাজে নিযুক্ত করতে পারি তাহলে ভাল হয়। একটা নতুন স্কীম আমরা ব্যাঙ্কের সঙ্গে বসে করলাম। কিন্তু প্রথম বছর বলে সেখানে ব্যাঙ্কেরও অসুবিধা ছিল। আমরা কিছু টাকা দেব এবং তারপর ব্যাঙ্ক বাকিটা দেবে—এইরকম কথা ছিল। কিন্তু এগুলি তো দেখে দিতে হবে। আমাদের কাছে আসবে, আমাদের কাছ থেকে ব্যাঙ্কের কাছে পাঠানো হবে, সেখানে ব্যাঙ্কের সে ব্যবস্থা ছিল না বলে দেরি হয়েছে। এবারে হয়ত কিছু তরান্বিত হবে। আমরা দু হাজার পাঠিয়েছি, ৫শো তারা বলেছেন, হ্যাঁ, ঠিক আছে, অনুমোদন করলেন। বাকিগুলি পড়ে ছিল কাজেই সেখানে টাকা বেঁচে গেল। সেই টাকা দিয়ে যেমন আমি বললাম মাইনর ইরিগেশনের ব্যাপারে তেমনি প্রায় ২/১টি বিভাগকে একটু আধটু দেওয়া হয়েছে—বেশিরভাগ টাকাটাই আমরা ঐ সেচ এবং বিদ্যুৎ এতে খরচ করেছি। আর এবারে কি খরচ হয়েছে না হয়েছে ২/৩ মাসের মধ্যে সে তো এখন বলা যাবে না, জুন মাসে রিভিউ হবে, কোয়ার্টারলি রিভিউ যেমন হয় তখন বোঝা যাবে এই নতুন বছরের জন্য যা বরাদ্দ ছিল তার কতটা খরচ হয়েছে বা হয়নি। কাজেই সেটা আমি এখন বলতে পারব না। তারপর এটা বলতে বলতে সুব্রতবাবু বলেছেন, এস্টাবলিশমেন্ট কস্ট অনেক বেড়ে গিয়েছে। রিজার্ভ ব্যাঙ্কের বুলেটিন থেকে একটি রিপোর্ট আমি পেয়েছি তাতে লেখা আছে, এটা হচ্ছে, increase in nondevelopment expenditure over the last 10 years. এটা হচ্ছে পশ্চিমবাংলায় সবথেকে কম।

In nondevelopment expenditure over the last 10 years (2)...

| | | |
|---|---|---|
| Andhra Pradesh | — | 329% |
| Gujrat | — | 352% |
| Maharashtra | — | 277% |
| Punjab | — | 325% |
| Tamil Nadu | — | 262% |
| Uttar Pradesh | — | 299% |
| West Bengal | — | 247% |
| Bihar | — | 266% |

Average of all States is 293%

এই হিসাবটা পছন্দ হল না। এটা রিজার্ভ ব্যাঙ্কের হিসাব। রিজার্ভ ব্যাঙ্ক দিয়েছে। এই ব্যাপারে আমি কি করতে পারি। এর পরের বার আমি বলে দেব আপনারা যে রকম পছন্দ করেন সেই রকম হিসাব আমাকে দিতে, আমি সেটা পড়ে দেব। তারপরে শিক্ষা সম্পর্কে যে কথা বলা হয়েছে—হ্যাঁ, আমরা শতকরা ২৩ ভাগ খরচ করেছি। কিন্তু উনি বললেন যে

লাভ কি ২৩ ভাগ খরচ করে? কারণ বাজেটের ২৩ ভাগ আমরা খরচ করেছি। তারপরে উনি বললেন যে স্কুলের নাম-টাম এসব লেখা হয়েছে কিন্তু স্কুল নেই, ৪ জন নাকি মাস্টার আছেন, তারা পার্টির কাজ করেন। যদি একটাও নাম দিতেন তাহলে বুঝতাম। এটা সম্পূর্ণ অসত্য উনি জানেন। সে জন্য একটাও নাম দেন নি। এত জেনারালাইজ করলে তো হবে না। একটা, দুটো নাম দিতে হবে। যদি এই রকম থাকে তাহলে আমরা সেগুলি দেখতাম। কাজেই এই সব সমালোচনার কোনও মূল্য নেই। তারপরে কোনও প্রিন্সিপাল কী বলেছিলেন এসব ব্যক্তিগত ব্যাপার আমি জানি না। উনি যদি লেখেন তাহলে আমরা দেখব। আর এটাতো আমরা করি না। আমাদের একটা কমিটি আছে তারা প্রিন্সিপাল ইত্যাদি অ্যাপয়েন্ট করেন। কংগ্রেস আমলের একটা হিসাব আমার কাছে ছিল। সেটা হচ্ছে, যাদের কোনও কোয়ালিফিকেশন নেই, শিক্ষকতার কোনও কোয়ালিফিকেশন নেই তাদের তারা শিক্ষক করেছেন বলেছে। সেই বেচারীরা অনেকদিন ধরে পড়াচ্ছিলেন। তারা বলছেন, আমরা বিপদে পড়ে গেলাম, আমাদের কি হবে? আমাদের এই রকম ভাবে কোয়ালিফিকেশন নেওয়া হয়নি, আমাদের অ্যাডহক ভিত্তিতে নেওয়া হয়েছিল। আমরা পি.এস.সি'র কাছে তাদের পাঠিয়েছিলাম। আমরা মনে করেছিলাম, এটা ঠিক যে কংগ্রেসের দ্বারাই হোক, আর যার দ্বারাই হোক, এতদিন ধরে যখন ওরা পড়িয়েছেন তখন ওদের নিয়ে নেওয়া উচিত। কারণ এই বয়সে তারা কি করবেন কিন্তু পি.এস.সি বললেন, এদের এত বাজে কোয়ালিফিকেশন যে আমরা সকলকে নিতে পারব না। আমরা আবার তাদের নিবেদন করলাম। তারা কিছু নিলেন, আর বাকিগুলির কথা বললেন যে নিতে পারব না। আমরা পি.এস.সিকে ওভার রুল করে তাদের রেখেছি। কি বলব বলুন? তারপরে উনি ড্রাগ, হসপিটাল ইত্যাদি সম্পর্কে অনেক কথা বললেন এবং বললেন যে ঔষধ পাওয়া যায় না।-এই বিষয়ে আমার একটু বলা দরকার। স্যার, কোনও কোনও হসপিটালে হয়ত ঠিকমত ঔষধ পাওয়া যায় না। আমাদের একটা লিস্ট আছে। যে ঔষধগুলি পাওয়ার কথা, হসপিটালে রাখার কথা, ডাক্তারদের সেগুলি প্রেসক্রাইব করার কথা। তার বাইরে যদি কিছু দরকার হয়, ডাক্তাররা প্রেসক্রাইব করেন তখন অনেক সময়ে অসুবিধা হয়। এই বিষয়ে কোনও সন্দেহ নেই। কিন্তু এখন অবস্থা অনেক ভাল হয়েছে ঔষধের দিক থেকে। তবে হাসপাতালে অসুবিধা চলছে। কারণ মানুষ যদি বেশি অসুস্থ হয়, আর জায়গা যদি কম হয়, বেড কম হয় তাহলে অসুবিধা একটু হবে। এসব হলে ডাক্তারদের, নার্সদের কর্মীদের হয়রানি হয়, এটা ঠিক কথা। কিন্তু উনি তো সে সব কথা বললেন না? উনি জেনারালাইজ করে বলে দিলেন যে ঘুরে দেখুন এই সব সমস্যা আছে। সেগুলি আমাদের দেখবার প্রয়োজনীয়তা নেই। আমরা জানি যে কি অবস্থা হয়েছে। জনৈক বিরোধী দলের সদস্য—ডাক্তার নেই) হ্যাঁ, কিছু কিছু জায়গা আছে যেখানে আমরা ডাক্তার দিতে পারিনি। কংগ্রেসের আমলে ৭ শত জায়গায় ডাক্তার ছিল না প্রাইমারি হেলথ সেন্টারে। আমাদের আমলে এটা কমে গিয়ে, সম্প্রতিকালের হিসাব আমি জানি না, কিছুদিন আগে খোঁজ নিয়েছিলাম, ৩ শত এই রকম প্রাইমারি হেলথ সেন্টার আছে যেখানে আমরা এখনও ডাক্তার দিতে পারছি না। তার কারণ ডাক্তাররা যান না। তাদের পি.এস.সি থেকে চাকরি দিলেও তারা যান না। এই হচ্ছে অবস্থা। তারপরে আর একটা কথা জানা ভাল। সেটা হচ্ছে, সোশ্যাল অ্যান্ড কমিউনিটি সার্ভিসেস। আমি এটা রিজার্ভ ব্যাঙ্কের বুলেটিন থেকে নিয়েছি। এটা কি? এটা হচ্ছে শিক্ষা Art and culture, Medical, Family planning,

sanitation and water supply, Housing and labour employment, social security and welfare. এতে আমরা অন্তত বড় বড় ৮টি রাজ্যের সঙ্গে তুলনা করছি—আপনাদের যে অংশের হিসাব দিচ্ছি—যে সেই রাজ্যগুলি থেকে আমাদের অবস্থা অনেক ভাল। আমরা বেশি খরচ করেছি অন্য রাজ্য থেকে যে হেডের কথা বললাম, সেই হেডে। এটা রিজার্ভ ব্যাঙ্কের বুলেটিন। আমি বলে দেব যে ডাঃ জয়নাল আবেদিনের এটা পছন্দ হয়নি, আপনারা আমাকে অন্য রিপোর্ট দেবেন পরবর্তীকালে। তারপরে পাওয়ারের কথা বলেছেন। বারে বারে ঐ একই বিদ্যুতের কথা। বিদ্যুতের তো অসুবিধা আছেই। আপনারা কিছু করেন নি কেন? আমরা আসার আগে ১০ বছরে আপনারা ৯০ মেগাওয়াট বিদ্যুৎ বেশি যোগ দিয়েছেন। আর আমরা ৯ বছরে ১২ শত মেগাওয়াট বিদ্যুৎ করেছি। যদি তুলনা করা যায় তাহলে আপনারা কম করেছেন, আমরা বেশিতে আছি। আমরা নতুন প্রকল্প দু'চারটি যা দিয়েছি, যেমন সাউদার্ন জেনারেশন স্টেশন ঐ বক্রেশ্বরে, সাগরদিঘীতে একটা হচ্ছে। আশা করছি এগুলিতে ওরা অনুমোদন দেবেন। তবে ওরা যতই চেষ্টা করুন বাধা দিতে শিল্পের উন্নতির ব্যাপারে এখন এটুকু হয়েছে যে বড়, মাঝারী শিল্পপতিরা, ছোটও আছেন, তারা উত্তরবঙ্গ পর্যন্ত যেতে চাচ্ছেন নতুন গ্রোথ সেন্টার আমাদের যেগুলি হয়েছে। কারণ ওদের হিসাবটা ওরা গিয়ে দেখে এসেছেন যে না, বিদ্যুৎ পাওয়া যাবে, যেটা আগে পাবার সম্ভাবনা ছিল না।

[4-20—4-30 P.M.]

কংগ্রেস যতই বাধা দিক, সৌভাগ্যবশত কিছু কিছু শিল্পপতি ভারতবর্ষ-এর নানা জায়গা দেখে টেখে এখানে কিছু ইনভেস্ট করতে চাইছেন, ওঁদের বাধা সত্ত্বেও ইনভেস্টমেন্ট হবে এবং হয়েছেও। আমি বলি বাধা দেবার দরকার কি? পশ্চিমবাংলা তো থাকবে, আপনারা থাকুন আর আমরাই থাকি, যেই থাকি বাধা দেওয়া তো ঠিক কথা নয়। একটাও আধুনিক শিল্প নেই। এই তো আপনারাই ঠিক করলেন ৭ তারিখে সবাই মিলে জুট নিয়ে একসঙ্গে একটা প্রস্তাব আনবেন। এটা কেন আমাদের আনতে হচ্ছে, এই প্রস্তাব? দুবার এই প্রস্তাব হয়েছে, জুট শিল্পকে বাঁচাবার জন্য, জাতীয়করণ করার জন্য, আপনারা এবং আমরা সবাই মিলে দিল্লিতে গিয়েছিলাম, তাঁদের বলেছি যে এটা আমাদের একটা অর্থনৈতিক দিক, ইংরাজ আমলে পাঁচ লক্ষ শ্রমিক কাজ করত এখন দু লক্ষে নেমে এসেছে এবং কত লক্ষ লক্ষ লোক এর উপর নির্ভরশীল। পাট চাষীরা নির্ভরশীল। এই জিনিস আমাদের করতে হবে বারে বারে? কংগ্রেস সরকার তো আছে দিল্লিতে, আপনাদের সরকার, আপনাদের দলের সরকার, তাঁদের কোনও কর্তব্য নেই এই ব্যাপারে? এবং যেটা বেরিয়েছে কাগজে, আমি বলেছি আমি সবটা খবর আনাচ্ছি, একটা কাগজে দেখলাম সব বন্ধ করে দেওয়ার কথা। সেই রকম নয় সঠিক, যা আছে তা আপনাদের সবাইকে জানিয়ে দেব এবং একসঙ্গে আমরা প্রস্তাব নেব। আমাদের অর্থনীতি ভেঙে পড়বে তা না হলে। যদি হঠাৎ এই জিনিস হতে আরম্ভ করে। ইতিমধ্যে জুট মালিকরা—এই জন্যই তো জাতীয়করণের কথা বলি, যখন খুশি বন্ধ করে দেন কিছুদিন, যেই উৎপাদন বেশি হয়ে যায়, যেই স্টক জমে যায় বন্ধ করে দেন। আর কেন্দ্রীয় সরকার এমনই এই কংগ্রেস সরকার, কি নতুন অর্থনীতি যে আমাদের বৈদেশিক মুদ্রা খরচ করে তারা সিন্থেটিক আনছেন, সিন্থেটিক ব্যাগ করবার জন্য তারা কাঁচামাল আনতে দিচ্ছেন। আমি দুবার চিঠি লিখেছি দিল্লিতে যে এটা কি করছেন আপনারা? এ তো সর্বনাশ

হয়ে যাবে আপনাদের বৈদেশিক মুদ্রা নষ্ট হচ্ছে, আর আমাদের পাট শিল্প নষ্ট হয়ে যাচ্ছে, চাষীদের সর্বনাশ হবে, এত চাষী এর উপর নির্ভরশীল। কিন্তু ওরা তাই করছে। এখনও করছে সেই জিনিস। কেন সিন্থেটিকস আসবে? একটাকা খরচ করেও সিন্থেটিক্স আসা উচিত নয়। আগে আমাদের যদি কিছু বিকল্প থাকে চট শিল্পের, আমরা দেখব তখন আলোচনা করে। দেড় টাকা সস্তা হবে বলে আমাদের একটা শিল্প নষ্ট করে দেব? এতগুলো মানুষের ভাত কাপড় কেড়ে নেব? এই জিনিস হচ্ছে। সেই সব সম্বন্ধে একটু তো বলতে হয়? ভয় কিসের এত? প্রণবকে তাড়িয়েছে বলে কি আপনাদের সবাইকে তাড়িয়ে দেবে না কি? আমি একটা কথা বলে নিচ্ছি, মিউনিসিপ্যাল ইলেকশন আমরা করছি, বলছেন যে ১৫ টা মিউনিসিপ্যালিটি তে আপনারা নির্বাচন করছেন না, ৭৫টার করছেন। এই কারণে যে আপনারা ঐগুলোতে হারতেন। আমরা আনন্দিত, আমি এতটা জানতাম না যে ঐ ৭৫ টায় আমরা জিতব—সুব্রতবাবুকে ধন্যবাদ, আমাদের জিতিয়ে দেবেন। আর ১৫টা যখন হবে, আপনারা উনি বললেন যে ঐ ১৫ টায় ঐ জন্য করছি না। কিন্তু আপনাদের আগেই বলেছি কেন করব না। বলেছেন একটা এনকোয়ারি, ঐ মাটি কাটার একটা এনকোয়ারি তো আমরাই হাইকোর্টের জাজকে দিয়ে বসিয়েছিলাম। সেই এনকোয়ারি করবার জন্য যখন দু একটা কাগজে, দু একটা কথা উঠল, অভিযোগ এলো, আমরা করলাম। কিন্তু সেখানে কংগ্রেস কি করল? তারা সেখানে গিয়ে গালাগাল মন্দ করল, যে কিছুই নয় ঐ কোনও একটা কাগজ থেকে নিয়ে কাটিং করে আজকে দিলেন। জাজ দু একটা প্রশ্ন করলেন, তাঁকে গালাগাল দিয়ে ওয়াক আউট করে চলে এলেন। তারপর কোর্টে মামলা হয়ে রয়েছে, ইনজাংশন রয়েছে, আমরা করতে পারছি না। এই সব তো জানার কথা, যখন এতবড় একটা অভিযোগ করা হচ্ছে, কাজেই সেটা আমাদের কিছু করার নেই। শেষ কথা আমি বলছি আইন শৃঙ্খলার কথা। কারা বলছে? যারা ২১ তারিখে ওদের পার্টিকে ঠিক রাখবার জন্য, ঐ ওরা একটা লন্ড ভন্ড কান্ড করবেন বলে ঠিক করেছেন, কলকাতাবাসীর বিরুদ্ধে যুদ্ধ ঘোষণা করবেন তারা, তারা এই কথা বলেছেন। তা যদি হয় তাহলে আমাদেরও দেখতে হবে এই সব গন্ডগোল না হয়, আইন শৃঙ্খলা থাকে। তখন পুলিশ যদি অ্যাকশন নেয়, বলবেন পুলিশি রাজ হয়ে গেছে, এই জিনিস হচ্ছে। আইন ভাঙলে আইন শৃঙ্খলা থাকবে কি করে? আর একটা জিনিস আমার যত দূর মনে পড়ছে মেনশনের সময় বোধ হয় কেউ একজন বললেন। সেটা হচ্ছে, মহমেডান স্পোর্টিং একটা কাপ জিতেছে বলে সে ব্যাপারে কংগ্রেসের একজন ইউথ লীডার পার্ক স্ট্রিটে গিয়ে লন্ড ভন্ড কান্ড করে মহিলাদের ওপর আক্রমণ করেছেন। যিনি এই কাজ করেছেন তাঁর নাম ওমর, He introduced himself as youth Congress(I) Leader and football secretary of Mahamedan Sporting Club and also the king of the area. শুধু কংগ্রেস লীডার নয়, মহমেডান স্পোর্টিং ক্লাবের ফুটবল সেক্রেটারি সে; সে নিজেকে ঐ এরিয়ার কিং বলে ডিমান্ড করেছে এবং পুলিশকে মারতে গেছে। এর পরে কি হবে? সুব্রতবাবুই বোধ হয় এটা এখানে পেশ করেছেন। অবশ্য আমরা জানি মেয়েদের অপমান কংগ্রেসিরাই করে; তা ছাড়া আর কে করে। পশ্চিমবাংলায়ও আমরা এই সমস্ত জিনিস দেখছি। স্পিকার মহাশয়, আমার যা উত্তর দেবার ছিল আমি দিয়েছি, আমার আর বেশি কিছু বলবার নেই।

**ডাঃ জয়নাল আবেদিন** : মাননীয় মুখ্যমন্ত্রী, আপনি হাউসিং সম্বন্ধে কিছু বললেন না।

**শ্রী জ্যোতি বসু :** হাউসিং সম্বন্ধে এখানে যা বলেছেন ওটা বাইরে বলবেন, যাতে আপনার বিরুদ্ধে মামলা হতে পারে। এখানে একটাও নাম আপনারা দিতে পারেন নি। আমি জানতে চাই, কোনও কংগ্রেসি লোক ঘুস দিয়ে বাড়ি নিয়েছে, একটা নাম দিন?

The motion of Shri Jyoti Basu that the West Bengal Appropriation (No.2) Bill, 1986, be taken into consideration, was then put and agreed to.

### Clauses 1 to 3 and Preamble

The question that Clauses 1 to 3 and preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Jyoti Basu :** Sir, I beg to move that the West Bengal Appropriation (No.2) Bill, 1986, as settled in the Assembly, be passed.

**ডাঃ জয়নাল আবেদিন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয় বিরোধী পক্ষের প্রশ্নগুলির খুবই কৌশলে উত্তর দিলেন এবং এড়িয়ে গেলেন। উনি সব সময় হাউসে থাকেন না, ইতিপূর্বে নবকুমার রায় কংক্রিট একজাম্পেল দিয়েছেন যে, চন্ডীতলায় একটি স্কুলে ৭ জন শিক্ষক বসে আছেন, এক-জনও ছাত্র-ছাত্রী নেই। তাঁর এই অভিযোগ হাউসে রেকর্ডেড হয়েছে, ইট ইজ ইন দি প্রসিডিংস। স্যার, আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে দু'টি কথা বলতে চাই। তিনি বা তাঁর সরকারের পক্ষ থেকে এখানে যে গ্র্যান্টগুলি মুভ করা হয়েছে সেগুলির পরেও এখানে সাপ্লিমেন্টারি গ্র্যান্ট নিয়ে আসা হবে। এই প্রসঙ্গে আমার আসল কথা এই যে, আমরা দেখছি মূল গ্র্যান্ট ব্যয় হচ্ছে না, অথচ সে ব্যাপারে সাপ্লিমেন্টারি গ্র্যান্ট নিয়ে আসা হচ্ছে। এমন কি মূল গ্র্যান্ট যেখানে কিছুই ধার্য নেই সেখানেও সাপ্লিমেন্টারি গ্র্যান্ট নিয়ে আসা হচ্ছে। দু'নম্বর কথা হচ্ছে, বিভিন্ন খাতে গভর্নমেন্ট অফ ইন্ডিয়ার কাছ থেকে যে সমস্ত টাকা আসছে সে সমস্ত টাকা রাজ্য সরকার ব্যয় করতে পারছেন না। কো-অপারেটিভ অ্যান্ড স্মল স্কেল সেক্টরে এই জিনিস হচ্ছে, মাইনর ইরিগেশনের টাকা ব্যয় করতে পারছেন না। এই সমস্ত প্রশ্নগুলির মাননীয় মুখ্যমন্ত্রীর কাছ থেকে কোনও জবাব পেলাম না। সব চেয়ে দুঃখের কথা হচ্ছে, ওঁরা ক্ষমতায় আছেন, এক মুখে বলছেন কেন্দ্র টাকা দিচ্ছে না, আবার অপর দিকে আমরা দেখছি কেন্দ্র টাকা দিলেও ওঁরা ব্যয় করতে পারছেন না। তবে ব্যয় করাটাই যথেষ্ট নয়, সদ্ব্যবহার হচ্ছে কি না তা দেখার দায়িত্ব মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের। শিক্ষা খাতেও আমরা দেখছি কেন্দ্রীয় টাকা ব্যয় হচ্ছে না। আমি মনে করি এ সব ক্ষেত্রে প্রকৃত মনিটরিং হচ্ছে না। মাননীয় মুখ্যমন্ত্রী দয়া করে মনিটরিং এবং পিরিয়ডিক্যাল প্রগ্রেস রিভিউ করুন, পিপল বেনিফিটেড হচ্ছে কি না দেখুন। লাস্ট বাট নট দি লিস্ট, বিদ্যুতের কথা মাননীয় মুখ্যমন্ত্রী বার বার বললেন ইনস্টল্ড ক্যাপাসিটি ৯০০ বেড়েছে, কিন্তু আমরা জানি জেনারেশন ফল করেছে এবং বর্তমানে যে পরিমাণ জেনারেশন ফল করেছে এত আর কখনো করে নি। মাননীয় বিদ্যুৎমন্ত্রী সে দিন বললেন ৫ বছরে বিদ্যুতের অভাব হবে না। এখনই আমরা দেখছি এনটার নর্থ বেঙ্গল অন্ধকারে, সেখানে মানুষ সেচের জল পাচ্ছে না, খাবার জল পাচ্ছে না। মাননীয় মুখ্যমন্ত্রীকে বলছি, তিনি একটু বিদ্যুতের দিকে নজর দিন, তিনি নিজে বিদ্যুতের দায়িত্বে ছিলেন, কিন্তু বিদ্যুতের জেনারেশন বাড়েনি, ইনস্টল্ড ক্যাপাসিটি

বেড়েছে, জেনারেশন ফল করেছে, গোটা বাংলা অন্ধকারে রয়েছে। মাননীয় মুখ্যমন্ত্রী, আপনি অন্ধকারের রাজত্ব প্রতিষ্ঠা করবেন না, এই অনুরোধ আপনাকে জানিয়ে আমার বক্তব্য শেষ করছি। স্যার, আপনাকে ধন্যবাদ।

[4-30—4-40 P.M.]

**শ্রী সুব্রত মুখার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের কাছে একটি প্রশ্ন তুলেছিলাম এবং সেটার উত্তর আশা করেছিলাম। আমরা সবাই ওরিড কলকাতা বিশ্ববিদ্যালয়ের অর্ডিন্যান্স সংক্রান্ত ব্যাপার। এটা বে-আইনি, ইরেগুলারিটি অথবা অসত্য এই কথা বলা উচিত। এটা একটা গুরুত্বপূর্ণ ব্যাপার, সংবাদপত্রে বেরিয়েছে। হাউস চলাকালীন অর্ডিন্যান্স আনা ঠিক নয়, ইট ইজ ইওর ম্যাটার অ্যান্ড প্রেস্টিজ অলসো—এই ব্যাপারে ক্লিয়ার করে দেওয়া উচিত, এখনও সময় আছে। এটা সম্পূর্ণ অসত্য, ইরেগুলারিটিস এবং সংবিধান সম্মত নয়—এটা বলা উচিত। নাম্বার ২ হচ্ছে পৌরমন্ত্রীর সংক্রান্ত ব্যাপারে। সরকারের টাকায় কমিশন শুরু করেছিলেন। কমিশন ৬ বছর ধরে চলল। এখন সরকারের উকিল সোমনাথবাবু বলছেন, এই কমিশন আমার এক্তিয়ারের নয়, গভর্নমেন্ট অফ ইন্ডিয়ার এক্তিয়ারের। কমিশন ইনট্রোডিউসড বাই দি চিফ মিনিস্টার অথচ সেই গভর্নমেন্টের উকিল গিয়ে বলছেন আমাদের এক্তিয়ারে নয়, সুতরাং কমিশন তুলে দেওয়া হোক। আমি এব্যাপারে পরিষ্কার জবাব চাই। দি থার্ড পয়েন্ট ইজ রিগার্ডিং ল-অ্যান্ড অর্ডার। আমি বলছি, এটা কোনও দলের ব্যাপার নয়, একদল সমাজবিরোধী পাবলিক প্লেসে গিয়ে আমাদের মা-বোনদের হাত ধরে টানবে, তাদের নিয়ে নাচতে চাইবে আর এই সরকারের জয়েন্ট কমিশনার তাদের বিরুদ্ধে নন-বেলএবেল কেস দেবেন না, What is the position there? Where we are? This is my third point. এখানে চিফ মিনিস্টার আছেন। উনি এই ৩টি পয়েন্টের জবাব দেবেন।

**শ্রী জ্যোতি বসু :** সেই একই কথা বলছেন। আমি তো বললাম, ইরিগেশন, মাইনর ইরিগেশনের কেন টাকা বেঁচেছে এবং সেই টাকা কোথায় খরচ করেছি। আর ঐটা হাইকোর্টে কেস আছে, সেই কেস শেষ না হওয়া পর্যন্ত কিছু হবে না। দ্বিতীয় কথা হচ্ছে, ক্যালকাটা ইউনিভার্সিটির ব্যাপারে সুব্রতবাবু একটা সুপারিশ করেছিলেন। ( গোলমাল) না, না অর্ডিন্যান্সের ব্যাপার নয়।

**শ্রী সুব্রত মুখার্জি :** আপনারা তো অর্ডিন্যান্স করছেন?

**শ্রী জ্যোতি বসু :** অ্যাসেম্বলি চালু থাকলে অর্ডিন্যান্স হয় নাকি? আমি তখনও যা বলেছিলাম এখনও তাই বলছি যে, আমার ধারণা ভাইস-চ্যান্সেলারের কার্যকলাপ দেখে উনি ক্যালকাটা ইউনির্ভাসিটির যে নির্বাচিত সংস্থাগুলি আছে—তাঁদের সঙ্গে সহযোগিতা করবেন না। আমার যা ধারণা সেই কথাটা আমি রাজ্যপালকে বলেছি, আপনি চ্যান্সেলার, আপনি এটা দেখুন কি করা যায়। আমরা খালি এই এই জিনিস চাই, আইনে যা আছে—ঐ নয়-ছয় জরুরি সব ব্যাপার না করে—আইনে যা আছে ঐ নির্বাচিত যে সংস্থাগুলি আছে, সিন্ডিকেট, সিনেট ইত্যাদি তাঁদের সঙ্গে আলোচনা করে করতে হবে। তা না হলে ইচ্ছামতো করলে নানা রকম জটিলতার সৃষ্টি হয়। কিন্তু আজ অবধি একটা ক্ষেত্রেও দেখলাম না

তাদের সঙ্গে আলোচনা করে কিছু করেছেন। সেই জন্য অসুবিধা হচ্ছে। আমি সেদিনও বলেছি, যদিও ওখানে আন্দোলন হয়েছে, পরীক্ষাও হয়েছে। কিন্তু লজ্জার কথা, বি.এ, বি.এস.সির যে পরীক্ষা হল তার রেজাল্ট বেরুলো ৮ মাস পর। ছেলে-মেয়েরা এসে ধরছে, এত দেরি হল কেন? সুতরাং এই সহযোগিতা না থাকলে এটাই হয়। (At this stage, Shri Subrata Mukherjee and Shri Satya Ranjan Bapuli rose to speak) ওনারা বলবেন আর আমাদের বলতে দেবেন না? একে গলা খারাপ, তার উপর উত্তর শোনবার ধৈর্য নেই। সুব্রতবাবু আজকে এক কথা বলছেন, কালকে আবার আর এক কথা বলবেন। সেটা উনি বুঝে নিন ওঁর দলের সঙ্গে। কিন্তু আমরা তো আপনাদের দ্বারা পরিচালিত হব না। আমরা যা প্রয়োজন মনে করি তা করি। ক্যালকাটা ইউনিভার্সিটি চলবে, ওখানে পরীক্ষাও হবে—এবিষয়ে কোনও রকম সন্দেহ আপনারা রাখবেন না। কারণ আমাদের দায়িত্ব আছে, সেই দায়িত্ব পালন করব। আর আন্দোলন করার দরকার আছে—কারণ আপনি যদি বিনা নোটিশে কোনও রকম কারণ না দর্শিয়ে যদি ৫ জন লোককে বরখাস্ত করেন তাহলে তাঁরা আন্দোলন করবেই। আমরা ট্রেড-ইউনিয়ন করি, আমরা বলছি আন্দোলন করবেই।

The motion of Shri Jyoti Basu that the West Bengal Appropriation (No.2) Bill, 1986, as settled in the Assembly, be passed, was then put and agreed to.

## 83rd Report of The Business Advisory Committee

**Mr. Speaker :** I now present the 83rd Report of the Business Advisory Committee. The Committee met in my Chamber today and recomended the following Revised programme of Business for the 5th May, and programme of Business for the 7th May, 1986 :

Monday, 5-5-86 ..(i) The West Bengal Appropriation (No.2) Bill, 1986 (Introduction, Consideration and Passing)—2 hours.

(ii) The West Bengal Board of Secondary Education (Amendment) Bill, 1986 (Introduction, Consider ation and Passing)—1/2 hour.

(iii) The West Bengal Legislature (Members pension) Bill, 1986 (Introduction, Consideration and Passing)— 1/2 hour.

(iv) The West Bengal Legislative Assembly (Mem bers Emoluments) (Amendment) Bill 1986 (Intro duction, Consideration and, Passing)—1/2 hour.

(v) Motion under rule 185 regarding the Muslim Women (Protection of Right on Divorce) Bill, 1986—Notice given by Shri Deba Prasad Sarkar, Smt, Anju Kar, Smt Aparajita Goppi, Shri Shish Mohammad, Shri Kamakhya Ghosh, and Shri Swadesranjan Maji—$1\frac{1}{2}$ hours.

Wednesday, 7-5-86..(i) Motion under rule 185 regarding instruction of the Central Government to reduce the cultivation of raw jute in West Bengal—Notice given by Shri Kamal Sarkar and Others.

(ii) Motion under rule 185 regarding instruction of the Central Government to reduce the cultivation of raw jute in West Bengal—Notice given by Shri Subrata Mukherjee and Others—2 hours.

There will be no Question for Oral Answer and Mention Cases on Wednesday, the 7th May, 1986.

I now request the Minister of State-in-charge of Parlimentary Affairs to move the motion for acceptance of the House.

**শ্রী পতিতপাবন পাঠক :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কার্য উপদেষ্টা কমিটির ৮৩তম প্রতিবেদন সুপারিশ করা হয়েছে, গ্রহণের জন্য আমি সভায় উত্থাপন করছি।

The motion was then put and agreed to.

**ডাঃ জয়নাল আবেদিন :** আপনি যখন অ্যাসেম্বলি বাড়ালেন, ১৮৫ তে একটা নিউ স্কোপ বেরিয়ে গেছে। তাতে আমাদের একটা প্রভিসন হতে পারে। আমরা কালকে আপনাকে ম্যাটারটা দেব, উইথ রিগার্ড টু মোশন ১৮৫। আপনার রুলিংয়ের উপরে বেস করে আমরা একটা মোশন দিতে চাই, ঐ যে আপনি মেস সম্বন্ধে একটা রুলিং দিয়েছেন যে এটা আনকনস্টিটিউশনাল এবং কলোনিয়াল পাস্ট এই ব্যাপারে। মোশনটা আমরা আপনাকে সব দেব, প্লিজ টেক দ্যাট ইনটু অ্যাকাউন্ট। হাউস যখন সেভেন্থ পর্যন্ত এক্সটেনডেড হল, সেদিন সময় আছে, ব্যাপারটা একটু বিবেচনা করবেন।

**Mr. Speaker :** You file it first then I shall consider it you file the motion.

মাননীয় সদস্য শ্রী দেবপ্রসাদ সরকার মহাশয়ের মোশনের উপরে আপনারা কি অ্যামেন্ডমেন্ট দিতে চান? এক ঘন্টা সময় আছে, তার মধ্যে সাবমিট করতে পারেন।

**ডাঃ জয়নাল আবেদিন :** আপনার কাছে একটি নিবেদন আছে। আপনি দয়া করে একটু রুল ৩২১টি দেখবেন, সেখানে প্রভিসন অফ অ্যামেন্ডমেন্ট কি বলা আছে? নোটিশ অফ অ্যামেন্ডমেন্টে বলা হচ্ছে একদিন আগে অ্যামেন্ডমেন্ট দেওয়া হয়। আমরা যে মোশনটা জাস্ট নাউ পেলাম, আমরা মনে করি সেখানে একটা সাবসটিটিউট মোশন দরকার। অ্যামেন্ডমেন্ট স্পোক এখানে খুব ন্যারো। যেহেতু অ্যামেন্ডমেন্টের স্কোপ খুবই ন্যারো, সেই হেতু আমরা একটা সাবস্টিটিউট মোশন দিতে চাই। বাট হাউ অ্যান্ড হোয়েন? ৩২১ এর পরিপ্রেক্ষিতে বলছি যেটা এই মাত্র সারকুলেশন হল তাতে এটা একটা ইনস্ট্যান্টানিয়াস ডিসকাশন। তা হলে আমাদের রাইট অফ মেম্বার্স টু মুভ এ সাবস্টিটিউট মোশন কোথায়? অ্যামেন্ডমেন্ট স্কোপ খুব ন্যারো। Even then we propose to utilise the scope, But where is the

provision in rules 321? তাহলে আপনি কি ৩২১কে সাসপেন্ড করার কথা ভাবছেন?

**মিঃ স্পিকার :** আমার সাসপেন্ড করার ক্ষমতা আছে।

**Dr. Zainal Abedin :** Yes, Sir, but with the consent of the House.

**Mr. Speaker :** Of course, the consent can be obtained. Always, no problem. Do you want me to take the consent of the House?

**ডাঃ জয়নাল আবেদিন :** যদি আপনি চেয়ার থেকে এই মোশনটা মুভ করেন তাহলে অপোজিশনের রাইটের প্রশ্ন আসে। Chair is always in favour of the opposition and not opposed to the opposition.

**Mr Speaker :** I am not opposed to anybody. I am giving you one hours time for the submission of amendments, if any.

**Dr. Zainal Abedin :** Sir, is it sufficient, especially on such a contentious issue covering the whole of India? Where is our right? Sir, you are moving from Delhi to Calcutta like anything.

**Mr. Speaker :** I think there is sufficient time if you want to give amendments.

**ডাঃ জয়নাল আবেদিন :** এটা কালকে আলোচনা হোক।

**মিঃ স্পিকার :** মিঃ সরকার এটা কি আগামীকাল আলোচনা করতে রাজি আছেন?

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটা এত আরজেন্ট, আপনারা জানেন যে আজকে এই বিল লোকসভায় পেশ হয়েছে এবং আমি হাউসকে জানাচ্ছি যে আজকে লোকসভার একজন মাননীয় সদস্য মারা গেছেন।

[4-40—4-50 P.M.]

কর্ণাটকের একজন এম.পি.তিনি। হাউসের কনভেনশন হল, কোনও সদস্য মারা গেলে হাউস অ্যাডজার্ণড হয়ে যায়। এই কনভেনশন থাকা সত্ত্বেও কেন্দ্রীয় সরকারের এত তৎপরতা যে, তাঁরা হাউস অ্যাডজার্ণ না করে ঐ বিলটার উপর আলোচনা করছেন, হাউসে সেটা ইন্ট্রোডিউসড হয়েছে। সেইজন্য বলছি, আন্ডার রুল ১৮৫ যে মোশনটি এনেছি, এটা আলোচনার ক্ষেত্রে দেরি করা চলে না। এটা আজই আলোচনা করা উচিত।

**শ্রী সুব্রত মুখার্জি :** স্যার, অন এ পয়েন্ট অফ অর্ডার, পার্লামেন্টের যেটা ।ওসকাশনে. ম্যাটার সেটা স্টেট অ্যাসেম্বলিতে আলোচনা হতে পারে না। কাজেই ইউ উইল এক্সপাঞ্জ দি হোল ম্যাটার।

**ডাঃ জয়নাল আবেদিন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য দেবপ্রসাদ সরকার মোশনের পক্ষে যে কারণ দেখালেন, বোধহয় উনি জানেন না যে, If it is carried even it cannot be stop the Parliment from discussing the bill. কারণ সেখানে তো কোনও রিপ্রেজেন্টেশন নেই।

The portion to be discussed today is morally incorrect and politically motivated. Further, I am afraid that it is going to learn that it will hit heart and sentiments of large section of the Muslim minorities.

**শ্রী অমলেন্দ্র রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে প্রস্তাব এখানে উত্থাপন করা হয়েছে সেটা আলোচনার প্রথমেই উত্থাপন করা হয়েছে। এখন বিরোধীদলের তরফ থেকে যে আপত্তি করা হচ্ছে সেটা তো সকালবেলাতেই করা যেত। যে পয়েন্ট এখন ওঁরা উত্থাপন করেছেন তার একটাই উদ্দেশ্য—কোনও রকমে আজকে এটাকে আটকে দেওয়া। এই বিষয়ে আলোচনার যদি প্রয়োজন হয়ে থাকে আলোচনা করতে হবে। তাছাড়া আমরা কোয়েশ্চেন আওয়ার, মেনশন আওয়ার বাদ দিয়েছি এর আর্জেন্সি আছে বলেই। এই আলোচনার নিশ্চিৎভাবে প্রয়োজন আছে, আর্জেন্সি আছে। কোয়েশ্চেন আওয়ার, মেনশন আওয়ার—এগুলো মেম্বারদের একটা বড় প্রিভিলেজ। সেই প্রিভিলেজ আজকে আমরা খর্ব করেছি এই প্রস্তাবটা এখানে আলোচনা করব বলে। এখানে এটা আলোচনা না করার কোনও কারণ খুঁজে পাচ্ছি না। ওঁরা বললেন যে, প্রস্তাবটা বিলি করা হোক। সেটা বিলি করা হোল। বিলি করবার পর তো আলোচনাটা হবে? এখন ওঁরা আবার বলছেন যে, আজকে আলোচনা করা চলবে না, কালকে আলোচনা করা হোক। কিন্তু কালকে হয়ত বলবেন যে, আলোচনাটা পরে হবে। এইভাবে কালক্ষেপ করার কোনও কারণ আছে বলে আমরা মনে করি না। আলোচনাকালে তাঁরাও সম্মত হয়েছিলেন বলেই কোয়েশ্চেন আওয়ার এবং মেনশন আওয়ার আজকে বাতিল হয়েছে। কাজেই সময়টা আমাদের কাজে লাগানো দরকার। সেই জন্য আলোচনাটা করা উচিত বলে মনে করি।

**শ্রীমতী অপরাজিতা গোপ্পী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা মনে করি আজকে যে প্রস্তাবটা এখানে আনা হয়েছে এটা একটা গুরুত্বপূর্ণ প্রস্তাব এবং আজকেই এটা এখানে আলোচনা করার দরকার আছে। কালকে আলোচনা করলে এর কোনও গুরুত্ব থাকবে না। আজকে প্রস্তাবটা ভারতবর্ষের একটা সঙ্কটময় মুহূর্তে আনা হয়েছে এবং এখনই এর আলোচনা দরকার আছে। আজকে সঙ্কীর্ণ মন দিয়ে বিচার করলে চলবে না, এর সঙ্গে সাম্প্রদায়িক প্রশ্ন জড়িত রয়েছে। কাজেই এখনই এর আলোচনা করা হোক।

**শ্রী আবদুস সাত্তার :** আপনি রুল ১৮৫ অনুযায়ী যে মোশন এখানে দিয়েছেন সেই ব্যাপারে অ্যামেন্ডমেন্ট দেবার তো টাইম আমাদের দেবেন। আপনি এটা এখন দিলেন, বয়ান এখনও আমরা পাইনি। এই বয়ান কি কনটেন করছে সেটাও আমাদের দেখা হয় নি। সুতরাং মোশন রুল ১৮৫ অনুযায়ী দিলে ভুল করবেন। আর একটা জিনিস হচ্ছে এই বিল সম্পর্কে লোকসভায় আলোচনা হচ্ছে এবং আলোচনার পর এটা রিজেক্টও হতে পারে। সুতরাং In the Circumstances this Assembly urges upon the Government of India through the State Government to withdraw the bill. সুতরাং আপনারা এই বিল উইথড্র করার কথা বলেছেন। উই ক্যান নট ডু সো। আমরা লোকসভাকে বলতে পারি না এই কথা, এই বিল সম্পর্কে অলরেডি সেখানে আলোচনা হচ্ছে।

**মিঃ স্পিকার :** এটাতো আমরা লোকসভাকে দিচ্ছি না, গভর্নমেন্ট অফ ইন্ডিয়াকে দিচ্ছি।

**শ্রী আব্দুস সাত্তার :** এটা গভর্নমেন্ট অফ ইন্ডিয়াকে দিলে কিছু হবে না। প্রশ্ন হচ্ছে এই যে বিল লোকসভায় এসেছে সেটা উইথড্র করার কথা বলা হচ্ছে। আমি বুঝতে পারছি না এই ব্যাপারে ইনফ্রাকচুয়াস, ইনএফেকটিভ কি আছে। এই বিল নিয়ে ডিসকাশড হচ্ছে, এটাকে আমরা উইথড্র করতে বলতে পারি না। রুল ১৮৫ অনুযায়ী যে মোশন আনা হচ্ছে এটা একদিন আগে দিতে হয় এবং সেই সময় অ্যামেন্ডমেন্ট দিতে হয়। সেই স্কোপটা তো আমাদের দেবেন। তা না করে একটা বয়ান তৈরি করে আমাদের হাতে ধরিয়ে দিলেন। আপনি এটা পরে আনতে পারেন। ৬ মাস বাদে যখন হাউস ডাকা হবে—৬মাস পরে ডাকবেন কি না জানি না—তখন এটা নিয়ে আসুন। এই মোশন ভবিষ্যতে নিয়ে আসুন ভাল কথা, কিন্তু আমাদের তো অ্যামেন্ডমেন্ট দেবার সুযোগ দেবেন।

**Mr. Speaker :** I now call upon Shri Deba Prasad Sarkar.

**Shri Satya Ranjan Bapuli :** Sir, I am on a point of order.

**Mr. Speaker :** No point of order.

(Shri Satya Ranjan Bapuli rose in his seat)

Mr. Bapuli, I have not called upon you to speak. I have not allowed you. Nothing is being recorded. Please take your seat.

**Shri Satya Ranjan Bapuli :** Sir, the matter should be kept pending because it is being discussed in parliament-

**Mr. Speaker :** Please take your seat. After your leader has spoken it is not customary to speak. That is why I have called your leader to speak last. You should have raised your point earlier.

(**Shri Subrata Mukherjee :** Sir, the norms)

It is not the procedure. Mr. Mukherjee, don't do it. Please take your seat. Your leader has spoken on the matter on your behalf. It is not the parliamentary norms. Give respect to your leader. I called upon your leader to speak last you know. I now call upon Shri Deba Prasad Sarkar.

(**Shri Subrata Mukherjee :** Sir, the norms-)

You do not follow the minimum parlimentary norms. What is this? Mr. Mukherjee, I think you are aware of rule 363. The provision under rule 363 has been made to keep this instance in consideration. It has been made for certain urgent situation where certain situation demand certain requirments under rule 363 has been invoked. I think, it is the power of the House, not the power of any member. So, if it is necessary, the member concerned will invoked the provision of rule 363. If the House agrees to it, it will be discussed, and if the House does not agree it will not be discussed. The matter ends.

(**Shri Subrata Mukherjee** : Sir, there will be agitation.)

What is that agitation—I cannot understand. I am talking about rule 363. A provision is there for suspension of rule 321. If the House agree to it you cannot suspend it. If the House agrees it will not be suspended. This is certain. I am calling Shri Sarkar to speak.

**শ্রী দেবপ্রসাদ সরকার :** স্যার, বিকজ অফ দি আর্জেন্সি সিচুয়েশন আজকে রুল ৩২২ অ্যান্ড ৩২০ সাসপেন্ড করে আন্ডার রুল ৩৬৩ তে যাতে এই মোশন মুভ করার পারমিশন এই হাউস থেকে পাওয়া যায় তারজন্য আমি আপনার মাধ্যমে আবেদন করছি। এই বলে এটা আমি মুভ করছি।

**Mr. Speaker :** Shri Deba Prasad Sarkar has Moved the motion under rule 363 for suspension of rule 322.

The motion of Shri Deba Prasad Sarkar for suspension of rule 322 under rule 363 was then put and a division taken with the following results :-

**AYES**

Abdul Bari, Shri Md
Abdul Quiyom Molla, Shri
Abdur Razzak Molla, Shri.
Abdus Sobhan Gazi, Shri
Abdul Hasant Khan, Shri.
Adak, Shri Nitai Charan
Anisur Rahman Biswas, Shri
Atahar Rahaman, Shri
Bagdi, Shri Lakhan
Bagdi, Shri Natabar
Bandyopadhyay, Shri Balai
Banerjee, Shri Amiya Bhusan
Banerji, Shri Radhika Ranjan
Basu, Shri Ajit
Basu, Shri Debi Prasad
Bauri, Shri Gobinda
Bhattacharya, Shri Lal Behari
Bhattacharya, Shri Gopal Krishna
Biswas, Shri Hazari
Biswas, Shri Jayanta Kumar

Biswas, Shri Kanti
Biswas, Shri Kumud Ranjan
Biswas, Shri Satish Chandra
Bora, Shri Badan
Chakrabarty, Shri Ajit
Chakrabarty, Shri Umapati
Chakraborty, Shri Deb Narayan
Chatterjee, Shri Dhirendra Nath
Chatterjee, Shrimati Nirupama
Chatterjee, Shri Tarun
Chattopadhyay, Shri Sailendra Nath
Chattopadhyay, Shri Sadhan
Choudhury, Shri Gunadhar
Chowdhury, Shri Bikash
Chowdhury, Shri Sibendranarayan
Dakua, Shri Dinesh Chandra
Das, Shri Ananda Gopal
Das, Shri Nimai Chandra
Das Mahapatra, Shri Kamakshyanandan
Daud Khan, Shri
De, Shri Bibhuti Bhusan
De, Shri Sunil
Deb, Shri Saral
Doloi, Shri Siba Prasad
Ghosh, Shri Kamakhya Charan
Goppi, Shrimati Aparajita
Goswami, Shri Subhas
Gupta, Shri Sitaram
Habib Mustafa, Shri
Hajra, Shri Sachindra Nath
Halder, Shri Krishnadhan
Hazra, Shri Sundar
Hira, Shri Sumanta Kumar
Jana. Shri Haripada

Jana, Shri Manindranath
Kar, Shrimati Anju
Khan, Shri Sukhendu
Koley, Shri Barindra Nath
Konar, Shrimati Maharani
Let, Shri Dhirendra
M. Ansar-Uddin, Shri
Mahata, Shri Kamala Kanta
Maity, Shri Gunadhar
Maity, Shri Hrishikesh
Majhi, Shri Dinabandhu
Majhi, Shri Raicharan
Majhi, Shri Sudhangshu Sekhar
Maji, Shri Swadshranjan
Majumdar, Shri Sunil Kumar
Malaker, Shri Nani Gopal
Malik, Shri Sreedhar
Mandal, Shri Bhakti Bhusan
Mandal, Shri Prabhanjan Kumar
Mandal, Shri Rabindra Nath
Mandal, Shri Sukumar
Mandi, Shri Rampada
Mir Abdus Sayeed, Shri
Moazzam Hossain, Shri Syad
Mohanta, Shri Madhabendu
Mandal, Shri Kshiti Ranjan
Mondal, Shri Raj Kumar
Mondal, Shri Sudhansu Sekhar
Mortaza Hossain, Dr.
Mukherjee, Shri Amritendu
Mukherjee, Shri Anil
Mukherjee, Shri Bamapada
Mukherjee, Shri Bimalananda
Mukherjee, Shri Niranjan

Munsi, Shri Mahammad Bacha
Murmu, Shri Sarkar
Murmu, Shri Sufal
Naskar, Shri Sundar
Nath, Shri Monoranjan
Neogy, Shri Brajo Gopal
Oraon, Shri Mohan Lal
Pal, Shri Bijoy
Panda, Shri Bhupal Chandra
Pathak, Shri Patit Paban
Phodikar, Shri Prabhas Chandra
Pradhan, Shri Prasanta Kumar
Pramanik, Shri Abinash
Purkait, Shri Probodh
Raha, Shri Sudhan
Ray, Shri Achintya Krishna
Ray, Shri Birendra Narayan
Ray, Shri Dwijendra Nath
Ray, Shri Subhas Chandra
Roy, Shri Amalendra
Roy, Shri Hemanta Kumar
Roy, Shri Sattik Kumar
Roy, Shri Umakanta
Roy Barman, Shri Khitibhusan
Roy Chowdhury, Shri Nirode
Saren, Shri Ananta
Sarkar, Shri Debaprosad
Sarkar, Shri Kamal
Satpathy, Shri Abani Bhusan
Sayed Md. Masih, Shri
Sen, Shri Dhiren
Sen, Shri Sachin
Shish Mohammad, Shri
Singha Roy, Shri Jogendra Nath

Sinha, Dr. Haramohan
Sk. Siraj Ali, Shri
Soren, Shri Khara
Sur, Shri Prasanta Kumar
Tudu, Shri Bikram

**NOES**

Abdur Rauf Answari, Shri
Abdus Sattar, Shri
Abedin, Dr. Zainal
Barman, Shri Dipendra
Basu, Dr. Hoimi
Bhunia, Dr. Manas
Bose, Dr. Sisir Kumar
Chandra, Shri Anup Kumar
Chaudhuri, Dr. Kiran
Chowdhary, Shri Abdul Karim
Ghosh, Shri Asok
Goswami, Shri Arun Kumar
Humayun Reza, Shri
Kazi Hafizur Rahman, Shri
Mahata, Shri Subhas Chandra
Maity, Shri Mukul Bikash
Mir Fakir Mohammad
Mishra, Shri Abanti
Misra, Shri Kashnath
Molla, Shri Fazle Azim
Moslehuiddin Ahmed, Shri
Motahar Hossain, Dr.
Mukhopadhyay, Shri Subrata
Nurul Islam Chowdhury, Shri
Poddar, Shri Deokinandan
Ray, Shri Naba Kumar
Roy, Shri Santi Mohan
Sadhukhan, Shri Tarapada

Sarkar, Shri Dhirendra Nath
Seth, Shri Bhupendra Nath
Shaikh Imajuddin, Shri
Trivedi, Shri Bankim

The Ayes being 127 and the Noes 32, the motion was carried.

**Mr. Speaker :** The Resolution will be taken up after one hour. Amendments to be given may be filed within that time.

Now, I have one announcement to make. To-morrow morning at 9'O clock an official group photograph of this Assembly will be taken. I will request all the honourable members to please be punctual and try to come in the Assembly by 8-30 A.M. because it will take sometime to set the members and to take photographs. The House will commence at 10'O clock. So, tomorrow morning at 8-30 A.M. honourable members should try to arrive and try to be punctual. Though tomorrow is not last day of the House—day after tomorrow is the last day of the house—but I have invited all the members and the members of the press at a lunch at 1 p.m.

**শ্রী সুব্রত মুখার্জি :** মাননীয় স্পিকার স্যার, এটা একটা গুরুত্বপূর্ণ জিনিস। ডেপুটি স্পিকারকে এখানে আসতে বলুন কারণ ডেপুটি স্পিকার সম্পর্কে বাজারের খবর এই যে তিনি নাকি এই ব্যাপারে আমাদের সাথে আছেন। এই সন্দেহ দূর করার জন্য ডেপুটি স্পিকারকে নিয়ে আসুন।

## LEGISLATION

## The West Bengal Board of Secondary Education (Amendment) Bill, 1986.

**Shri Kanti Chandra Biswas :** Sir, I beg to introduce the West Bengal Board of Secondary Education (Amendment) Bill, 1986.

(Secretary then read the Title of the Bill)

**Shri Kanti Chandra Biswas :** Sir, I beg to move that the West Bengal Board of Secondary Education (Amendment) Bill, 1986 be taken into consideration.

**শ্রী কাশীনাথ মিশ্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের মাননীয় শিক্ষাদপ্তরের ভারপ্রাপ্তমন্ত্রী মহাশয়, ওয়েস্টবেঙ্গল বোর্ড অফ সেকেন্ডারি এডুকেশন (অ্যামেন্ডমেন্ট) বিল, ১৯৮৬ যেটা নিয়ে এসেছেন সেটাতে আমি কয়েকটি অ্যামেন্ডমেন্ট দিয়েছি। আমি মনে করি এই বিলে টেকনিক্যাল দিক থেকে একটা অসুবিধা রয়েছে সেটা আমরা দেখতে পেয়েছি। এখানে মেনলি যে অ্যামেন্ডমেন্টগুলি এসেছে তার মধ্যে আমরা দেখতে পাচ্ছি মূলত আমাদের ওয়েস্টবেঙ্গল

সেকেন্ডারি এডুকেশন অ্যাক্টের ৬৩তে যেটা আছে মূল আইনে সেই আইনের সাব-সেকশন ক্লজ-২তে এবং ৩, ৪, ৫,য়ে দেখতে পাওয়া যাচ্ছে এটাকে ইনসার্ট করার জন্য তিনি এখানে নিয়ে এসেছেন। মূলত দেখতে পাওয়া যাচ্ছে যে, অ্যানুয়াল মিটিংয়ে যে বাজেট পাশ করতে হয় বোর্ড অফ সেকেন্ডারি এডুকেশনে গভর্নমেন্ট একটা অ্যাপ্রুভাল লাগে। এই বাজেট এস্টিমেট ঠিকমতো ভাবে না আসার জন্য গভর্নমেন্টের কাছে যে অ্যাপ্রুভাল পাঠানো হয় সেখানে বোর্ডের মিটিংয়ে স্টেট গভর্নমেন্টের কাছে ৩১ অক্টোবরের মধ্যে পাঠাতে হয় এবং সেটাকে স্টেট গভর্নমেন্ট ৩১ শে মার্চের মধ্যে অ্যাপ্রুভাল দেবেন। এই অ্যাপ্রুভাল দিতে যদি কোনও রকম আপত্তি না আসে তাহলে ধরে নিতে হবে কোনও আপত্তি বা অবজেকশন তাদের নেই। এক্ষেত্রে গভর্নমেন্ট এটাকে ধরে নিয়ে তাদের ভূমিকা পালন করবার জন্য চেষ্টা করবেন। আমরা মেইনলি দেখতে পাচ্ছি যেটা আপনারা অ্যামেন্ডমেন্টের মধ্যে নিয়ে এসেছেন, এই অ্যামেন্ডমেন্ট For sub-section(3), the following sub-section shall be substituted : "(3) (a) The Board Shall hold a special meeting by the 31st October of very financial year and shall place before the said meeting a budget estimate showing, in such form as may be prescribed, the anticipated income and expenditure of the Board for the next financial year.

The President shall place before the annual meeting of the Board held in the year following the year in which it is constituted and before every annual meeting thereafter a report on the working of the Board during the last preceding financial year.

ওর মধ্যে যেটা ছিল, Together with a budget estimate showing in such form as may be prescribed, the anticipated income and expenditure of the Board during the financial year in which such annual meeting is held. এইসবগুলি যথাযথভাবে অপ্রতুল না আসার জন্য অ্যানুয়াল মিটিং ব্যহত হচ্ছে। লাস্ট থাকবে বাজেট-এর মাধ্যমে যাতে সামনের বছর বাজেট পেশ করতে পারি সেখানে অ্যাপ্রুভাল দিতে চেয়েছেন। সেখানে আমি অ্যামেন্ডমেন্ট দিয়েছি। শুধু অ্যাপ্রুভাল নয় সেখানে বোর্ড অফ সেকেন্ডারি এডুকেশন যদি কনফার্ম করে পাঠানো যায় সে ক্ষেত্রে সেখানে অ্যাপ্রুভাল কথাটা শুধু বলাতে একটা ভেক থেকে যাচ্ছে। বোর্ড অফ সেকেন্ডারি এডুকেশন বিগত কংগ্রেসের সময় এবং বামফ্রন্টের সময় বলুন সেখানে যদি কোনও অসুবিধা ফিল করে থাকতেন তাহলে এর ব্যবস্থা আগেই করা উচিত ছিল। গভর্নমেন্টের থেকে অ্যাপ্রুভাল এসে বোর্ডের কাছে আসে। এই যে একটা টাইম সেখানে বলছেন অ্যাপ্রুভাল পাওয়া গেছে। সেখানে এর আগে এরকম কতকগুলি অ্যাপ্রুভাল মিটিং এ যেখানে বাজেট এস্টিমেট পেশ করবে সেখানে যদি অসুবিধা ফেস করতে হয় তাহলে তার পরিপ্রেক্ষিতে এই বিল আনতে হয়েছে। সেখানে উদ্দেশ্যের মধ্যে আমরা কিছু পাচ্ছি না। এখানে ব্যাখ্যা করেছেন—পশ্চিমবঙ্গ মাধ্যমিক শিক্ষা পর্ষদ আইন, ১৯৬৩-র ৩১ধারায় নির্দেশিত আছে যে, সভাপতি, পর্ষদের বাৎসরিক সভার সমক্ষে পূর্ববর্তী আর্থিক বৎসরে পর্ষদের কার্য সম্পর্কিত একটি প্রতিবেদন, তৎসহ যে আর্থিক বৎসরে ঐরূপ বাৎসরিক সভা অনুষ্ঠিত হয় সেই আর্থিক বৎসরে পর্ষদের পূর্বানুমতি আয় ও ব্যয় যেরূপ ফরমে দর্শাইয়া একটি বাজেট প্রকলন উপস্থাপন করিবেন। এই যে অসুবিধা

হচ্ছিল এবং ৫টা যে সাব-সেকশন ছিল সেখানে আবার নূতন করে ৬ সাব-সেকশন যুক্ত করছেন। আপনারা জানেন মধ্যশিক্ষা পর্ষদের বহু ত্রুটি বিচ্যুতি আমরা দেখতে পাই।

[5-00—5-10 P.M.]

আমার মনে হয় এর ঠিকমতো অডিট, ঠিকমতো হিসাব-নিকাশ রাজ্য সরকার পান কিনা সন্দেহ আছে। এটা যেহেতু একটা অটোনোমাস বডি সেই অটোনোমাস বডির সেফ গার্ড হিসাবে আইনের মাধ্যমে তাদের প্রোটেকশন দেবার সুব্যবস্থা করে দিচ্ছেন। কিছুদিন আগে উচ্চশিক্ষা মন্ত্রী মহাশয় অনুরূপভাবে একই কায়দায় বিধানচন্দ্র কৃষি বিশ্ববিদ্যালয় বিল পাশ করেছেন। সেখানে বলেছেন তাদের যদি কারেন্ট অডিট রিপোর্ট না থাকে তাহলে পূর্ববর্তী অডিট রিপোর্টের মাধ্যমে নতুন বাজেট এস্টিমেট পাশ হবে, সেখানে তারা অ্যাপ্রুভ করে রাজ্য সরকারের কাছে পাঠাতে পারবেন এবং রাজ্য সরকার তারজন্য ২ মাস সময় সীমা ধার্য করেছেন। সেক্ষেত্রে আমি দুটো সাব-সেকশন অ্যামেন্ডমেন্ট দিয়ে বলেছি যে এক মাস সময় সীমা করা হোক। সেই পরিপ্রেক্ষিতে এই বিলটা সামান্য হলেও এর গুরুত্ব আছে। আধ ঘন্টার ডিসকার্শনে মধ্যশিক্ষা পর্ষদের সমস্ত ত্রুটি-বিচ্যুতি, তার যে নিয়ম-মাফিক কাজ হচ্ছে না তা তুলে ধরা যাবে না, তার বিস্তারিত আলোচনার জন্য মন্ত্রী মহাশয়ের ব্যবস্থা করা উচিত। আধ ঘন্টার ডিসকাশনে প্রত্যেকটি মাননীয় সদস্য ইনভলভ হতে পারবেন না, সময়ের অভাবে তাঁরা তাঁদের অভিমত প্রকাশ করতে পারবেন না। সেই পরিপ্রেক্ষিতে আমি বলব মন্ত্রী মহাশয় এই বিলের গুরুত্ব মাননীয় সদস্যদের উপলব্ধি করতে দিলেন না। আমরা কিছুক্ষণ বলে নেব, মন্ত্রী মহাশয় কিছুক্ষণ বলে নিলেন এইভাবে বিলটা পাশ হয়ে গেল, এতে প্রকৃত তথ্য বেরিয়ে আসবে না। আজকে শুধু তাদের প্রোটেকশন দিলে হবে না, তাদের বিভিন্ন যে ত্রুটি-বিচ্যুতিগুলি আছে সেগুলি তুলে ধরতে হবে, সেগুলি ক্ল্যারিফাই করে আগামী দিনে যাতে সেগুলির সংশোধন হয় তার ব্যবস্থা করতে হবে। যেহেতু এটা টেকনিক্যাল অ্যামেন্ডমেন্ট, পলিসিগত অ্যামেন্ডমেন্ট নয়, টেকনিক্যাল একটা জায়গায় সাব-সেকশন ৫ ছিল সেখানে আর একটা সেকশন ৬ যুক্ত করছেন, সেখানে আমি মনে করি ১৯৬৩ সালের আইনকে সর্বতোভাবে একটা কমপ্রিহেনসিভ আইন করলে মধ্যশিক্ষা পর্ষদ আজকে যে অব্যবস্থার মধ্যে চলছে সেটা দূরীভূত হতে পারে। আশা করি মন্ত্রী মহাশয় সেই দিকে লক্ষ্য রাখবেন এবং আমি যে অ্যামেন্ডমেন্ট দিয়েছি সেগুলি তিনি গ্রহণ করবেন। এই কথা বলে এই বিল অসম্পূর্ণ থাকার জন্য আমি এর বিরোধিতা করছি।

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কাশীবাবু আমার সংশোধনী বিধেয়কটি যদি সঠিকভাবে পড়তেন এবং উদ্দেশ্য এবং হেতুতে যেকথাগুলি বলা হয়েছে সেটা ভালভাবে দেখতেন তাহলে উনি যেসব কথা বললেন সেগুলি আর বলতেন না। প্রচলিত আইনে আছে চলতি বছরের বাজেট এস্টিমেট সরকারের কাছে পাঠাতে হবে। এখন আমরা বলছি আগামী বছরের বাজেট এস্টিমেটও সরকারের কাছে পাঠাতে হবে। অর্থাৎ আগে চলতি বছরের মধ্যে পাঠাত, এখন বলছি আগামী বছরে যেটা খরচ হবে সেটা পাঠাতে হবে। উনি আর একটা কথা বলেছেন, আপনারা কি করে চেক্স অ্যান্ড ব্যালান্স ঠিক রাখবেন? আগেও ছিল সরকারকে যদি না জানায় তাহলে অনুমোদন হিসাবে ধরে নেওয়া হবে। এখানে বলা হয়েছে, the said estimate shall be deemed to here been approved by the state

Government. আগে এই প্রভিসন ছিল এবং বর্তমানেও সেই প্রভিসন থাকছে। আমরা চাই স্বয়ং শাসিত প্রতিষ্ঠানগুলি ঠিকভাবে চলুক এবং তাদের হিসেব নিকেশের মধ্যে যেন কোনও গোলমাল না থাকে। সরকার চায় সুষ্ঠভাবে সব চলুক এবং সেইজন্যই বলেছি আগামী বছরের বাজেট এস্টিমেট যেন পাঠায়। বাজেট এস্টিমেট তৈরি করে অনুমোদনের জন্য দপ্তরে পাঠাবে এবং সেক্ষেত্রে যাতে কোনও রকম টেকনিক্যাল ডিফিকাল্টি দেখা না দেয় সেইজন্যই এই ব্যবস্থা। আমরা অভিজ্ঞতার উপর ভিত্তি করে এবং সরকারের তরফ থেকে সাহায্য করবার জন্যই এই ব্যবস্থা করছি। যদি কোনও ত্রুটি বিচ্যুতি থাকে তাহলে তা সংশোধন যাতে হতে পারে সেইজন্যই এই বিল এনেছি। কাজেই আমি কাশীবাবুর সংশোধনী প্রস্তাব গ্রহণ করতে পারছি না। গতকাল যে নির্বাচন হয়েছে তাতে আমরা শুনেছি গণতন্ত্রে বিশ্বাসী শিক্ষক সমাজ বিপুল ভোটে নির্বাচিত হয়েছে এবং শীঘ্রই পর্ষদ গঠিত হবে। আমি আশা করি কাশীবাবু সহ সকল মাননীয় সদস্যগণ এই বিল অনুমোদন করবেন।

[5-10—5-20 P.M.]

The motion of Shri Kanti Chandra Biswas that the West Bengal Board of Secondary Education (Amendment) Bill, 1986, be taken into consideration, was then put and agreed to.

Clause 1

The question that Clause 1 do stand part of the Bill, was then put and agreed to.

**শ্রী কাশীনাথ মিশ্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ক্লজ টু-এ আমি ১,২, ৩-এর উপর যে অ্যামেন্ডমেন্ট দিয়েছি সেটা মুভ করছি।

**মিঃ স্পিকার :** মন্ত্রী মহাশয় এই অ্যামেন্ডমেন্ট গ্রহণ করবেন কি?

**শ্রী কান্তি বিশ্বাস :** না।

**Clause 2**

**Mr. Speaker :** There are amendments to Clause 2 by Shri Kashinath Mishra. Shri Mishra may now move his amendments.

**Shri Kashinath Mishra :** Mr. Speaker, Sir, I beg to move that in Clause 2(b), in proposed sub-section (3)(a) of the principal Act in line 6 after the words "financial year" the words "and shall confirm such budget estimate at the said meeting" be inserted.

I also beg to move that in Clause 2(c), in line 2 and 3 for the words "two months" the words "one month" be substituted.

I also beg to move that in Clause 2(d) in proposed sub-section (5) of the principal Act, in line 3 for the words "two months" the words "one month" be substituted.

**Shri Kanti Chandra Biswas :** I do not accept the amendments.

The motion of Shri Kashinath Mishra that in Clause 2(b), in proposed sub-section (3)(a) of the principal Act, in line 6 after the words "financial year" the words "and shall confirm such budget estimate at the said meeting" be inserted,

that in Clause 2(c), in line 2 and 3 for the words "two months" the words "one month" be substituted,

and that in Clause 2(d) in proposed sub-section (5) of the principal Act, in line 3 for the words "two montns" the words "one month" be substituted, were then put and lost.

The question that Clause 2 do stand part of the Bill, was then put and agreed to.

**Preamble**

The question that the preamble do stand part of the Bill, was then put and agreed to.

**Shri Kanti Chandra Biswas :** Mr. Speaker, Sir, I beg to move that the West Bengal Board of Secondary Education (Amendment) Bill, 1986, as settle in the Assembly, be passed.

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, শিক্ষামন্ত্রী মহাশয় তাঁর বক্তব্যের মধ্যে বলেছেন মধ্যশিক্ষা পর্ষদ একটি বৃহত্তম শিক্ষা প্রতিষ্ঠান। আমিও সেটা স্বীকার করি। তিনি বললেন গণতান্ত্রিক পদ্ধতিতে নির্বাচন হয়েছে। তিনি যদি গোটা পশ্চিমবাংলার প্রত্যেকটি মাধ্যমিক বিদ্যালয়ে গিয়ে তদন্ত করেন তাহলে দেখতে পাবেন বিরাট সংখ্যক শিক্ষক শিক্ষিকা এই নির্বাচনে ভোট দিতে পারেন নি। আমার প্রশ্ন হচ্ছে কেন তাঁরা ভোট দিতে পারলেন না? আমি জানি শতকরা ৫০ ভাগ শিক্ষক শিক্ষিকা এই নির্বাচনে ভোট দিতে পারেন নি। একটা ষড়যন্ত্র করে তাঁদের ভোটাধিকার থেকে বঞ্চিত করা হয়েছে এবং বিরাট কৌশল করে তাঁদের ভোট দিতে দেওয়া হয়নি। মন্ত্রী মহাশয় বলেছেন আমরা বৃহত্তম গণতন্ত্রকে প্রতিষ্ঠিত করছি। কিন্তু আমরা দেখছি একটা বিরাট সংখ্যক জাতীয়তাবাদী শিক্ষকদের ভোট দান থেকে বঞ্চিত করা হয়েছে। আমি তাঁকে অনুরোধ করছি, তিনি তদন্ত করে দেখুন কেন পশ্চিমবাংলার এই বিরাট সংখ্যক শিক্ষক শিক্ষিকা ভোটে অংশ গ্রহণ করতে পারলেন না। অধিকার থেকে বঞ্চিত করেছেন। আজকে তাই আমি বলব এটাকে সংশোধন করুন। আপনি একটা তদন্ত করুন যে পশ্চিমবাংলার কতগুলি শিক্ষক ভোটে অংশ গ্রহণ করতে পারেন নি এবং কেন পারেন নি সেটা বলুন।

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** যারা ভোটার ছিলেন তাঁদের শতকরা ৭৫ থেকে ৮০ ভাগ এবং কোনও কোনও জায়গায় ৯০ ভাগ শিক্ষক ভোট দিয়েছেন। উনি যেটা বলছেন যে বেশিরভাগ শিক্ষক ভোট দিতে পারেন নি এটা ঠিক নয়। যারা ভোটার লিস্টে নাম দিয়েছেন এবং যখন লেজিসলেটিভ কাউন্সিল ছিল তখন পশ্চিমবাংলায় যারা মাধ্যমিক স্তরে শিক্ষক ছিলেন তাদের

শতকরা ৪০ ভাগেরও কম শিক্ষক কেন্দ্রে ভোটার হয়েছিলেন। যারা ২ বছরের বেশি শিক্ষক এবং যারা পার্মানেন্ট হয়েছেন তাঁদের অধিকাংশ শিক্ষকই ভোটার লিস্টে এনরোল্ড হয়েছে। এবং তার মধ্যে গড়ে শতকরা ৮০ ভাগ শিক্ষক, প্রগতিশীল গণতন্ত্রপ্রিয় শিক্ষক ভোট দিয়েছেন। সেই জন্য এই বিলটিকে গ্রহণ করার জন্য অনুরোধ জানাচ্ছি।

The motion of Shri Kanti Chandra Biswas that the West Bengal Board of Secondary Education (Amendment) Bill, 1986, as settled in the Assembly be passed was then put and agreed to.

**Mr. Speaker :** Now, The West Bengal Legislature (Members pension) Bill, 1986. Under rule 363 of our Rules of Procedure and conduct of Business in the West Bengal Legislative Assembly I suspend all the relevant provisions relating to giving notice and other matters relating to introduction of Bill. Hon'ble Minister for Parliamentary Affairs will Now please introduce the Bill.

**Shri Patit Paban Pathak :** Mr. Speaker, Sir, I beg to introduce the West Bengal Legislative (Members Pension) Bill, 1986.

(Secretary then read the Tittle of the Bill)

**Shri Patit Paban Pathak :** Mr. Speaker, Sir, I beg to move that the West Bengal Legislature (Members Pension) Bill, 1986, be taken into consideration.

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই পেনসন বেনিফিট সম্পর্কে বিস্তারিত কিছু বলার নেই। আমি আপনার মাধ্যমে এই হাউসকে জানাতে চাই যে দীর্ঘ দিন ধরে সমস্ত সদস্যরা এ সম্বন্ধে ভাবনা-চিন্তা করছিলেন। অনেক দিন হয়ে গেল—৯ বছর হয়ে গেল, আমরা আশা করেছিলাম যে অনেক আগেই এ সম্বন্ধে রাজ্য সরকারের বিবেচনা করা উচিত ছিল। বার বার অনুরোধ করা সত্ত্বেও এবং রাজ্য সরকারের পক্ষ থেকে বলা সত্ত্বেও সুপারিশ করা সত্ত্বেও এটা করা হয় নি। যা হোক দেরিতে হলেও এটা করা হয়েছে। বিস্তারিতভাবে যদি দেখা যায় তাহলে দেখা যাবে এর আরও কিছু পরিবর্তনের দরকার আছে। এখন নির্দিষ্ট সিদ্ধান্ত নেবার দরকার নেই—আমি মন্ত্রী মহাশয়কে বলছি পরবর্তী কালে প্রয়োজন মতো সংশোধন করবেন। আমি বিভিন্ন জায়গায় শুনেছি যে এস.ইউ.সি-র মাননীয় সদস্যরা এই মোশনের বিরোধিতা করেছেন।

[5-20—5-30 P.M.]

আমরা বুঝতে পারছি না যে, কি কারণ আছে। বিপ্লব না করে বিপ্লবী হওয়া ঐ এক এস.ইউ.সি. ই করতে পারে। স্যার, আমি প্রস্তাব করছি যে, নীতিগতভাবে তারা বারে বারে এটা করে থাকেন। [****]

**মিঃ স্পিকার ঃ** সুব্রতবাবু, আপনি ওসব কথা বলবেন না, অন্য কথা বলুন। ওটা এক্সপাঞ্জ হবে।

---

**Note :** **** Expunged as ordered by the chair.

**শ্রী সুব্রত মুখার্জি :** স্যার, আমি পেনশনের কথা বলতে পারি?

(**মিঃ স্পিকার :** হ্যাঁ, ওটা বলুন।)

স্যার, এই পেনশনের ব্যাপারে আমি আশা করব যে, ওদের দলের পক্ষ থেকে এই পেনসন যেন কেউ না নেন। কারণ এটা একটা মরাল অ্যান্ড এথিক্সের ব্যাপার। আমি বিপ্লব করে বলব পেনসন কেউ নেবেন না। তারপর যে আইনটা আপনি এনেছেন সেটা যেন ওরা দেখেন। স্যার, জয়নাল আবেদিন সম্পর্কে একটা ভ্রান্ত ধারণা হয়েছে, সেটা একটু ক্লিয়ার করে দিই। আমরা অপোজিশনে আছি। বিল্ সম্পর্কে, ফরম্যাল জিনিস সম্পর্কে কিছু আপত্তি করতে পারব না—এর মানে এই নয় যে, টোটাল ডিভিসন চাওয়া হয়েছে, আপত্তি করা হয়েছে। স্যার, আমি একটি উদাহরণ দিয়ে আপনাকে বলছি, একটা সময় আপনি এবং ডেপুটি স্পিকার যখন ছিলেন না তখন সুনীতি চট্টরাজকে বহিষ্কার করা হয়। তারপর আবার যখন সেই বহিষ্কারের নির্দেশ উইথড্র করা হয় তখন সেটা নিয়ম না মেনে করা হয়। আমি তখন বলেছিলাম আপনি নিয়ম মেনে করুন। তার মানে এই নয় যে, একজন সভার বাইরে থাকুন। জয়নাল আবেদিন যে বক্তব্য রেখেছেন এবং তার পরিপ্রেক্ষিতে আপনি যে নির্দেশ দিয়েছেন সেটায় আমি মনে করি না যে, এটা ঠিক ন্যায় সঙ্গত হয়েছে। আমি পেনসন সম্পর্কে শুধু একটি কথা বলতে চাই যে, এটা অনেক দেরিতে হয়েছে। আর টাকার অঙ্কও অনেক কম আছে। কারণ, শুধু ভারতবর্ষে নয়, ভারতবর্ষের সমস্ত অঙ্গরাজ্যগুলিতেও অলরেডি পেনসন চালু হয়ে গেছে। ক্যাশ এবং কাইন্ডসে আমরা পার্লামেন্ট, লোকসভা, রাজ্যসভার তুলনায় অনেক কম পাই। আমাদের দুটো কাগজ দেওয়া হয় না সরকার থেকে। এমন কি লিডার অব দি অপোজিশনের ঘরটাকে পর্যন্ত ভাল করে দেওয়া হয়নি। আমাদের অফিসে লেখার কালি নেই। ক্যাশ এবং কাইন্ডসে একজন এম.এল.এ তার ন্যূনতম যোগ্যতা প্রমাণ করবার জন্য দায়িত্ব নিয়ে কাজ করতে পারে এমন কোনও ব্যবস্থা নেই। বহু এম.এল.এ আছে, তাদের থাকার কোনও জায়গা নেই। আমি খুব দুঃখের সঙ্গে জানাচ্ছি বহু প্রাক্তন এম.এল.এ. আছেন যারা তাদের জীবন, যৌবন এখানে দিয়ে গেছেন এবং পরবর্তীকালে নির্বাচিত হতে পারেন নি অথবা নির্বাচনে মনোনয়ন পান নি—আমি নাম করে বলছি মহাদেব মুখার্জি তার দুটো পা'ই কাটা, তিনি স্টেশনের ধারে ভিক্ষা করেন। এমন অনেক যুবক সদস্য আছেন যারা অনেক সময় হোল টাইম পার্টি করেছেন, এখন তারা না চাকরি করতে পারছেন, না ব্যবসা করতে পারছেন—সামাজিক দিক থেকে তারা একটা জায়গায় চলে গেছেন। এই সামান্য ক'টি টাকা দিলে তাদের প্রতি অভূতপূর্ব সহযোগিতা করা হবে। সুতরাং এই পেনসন বেনিফিট বিলটি অ্যাকসেপ্ট করা হোক এবং আমি মনে করি এখানে অনেক ভুল, ত্রুটি আছে। পরবর্তীকালে এই ভুল ত্রুটি সম্পর্কে যেন আলোচনা করার সুযোগ থাকে এবং অ্যামেন্ডমেন্ট এলে সেগুলি যেন গ্রহণ করা হয়। আমি আর দীর্ঘ বক্তৃতা করছি না। আমি আবার সমালোচনা করে বলছি, অনেক দেরি করেছেন, আরও আগে করলে অনেক মানুষ বাঁচতে পারত। আমি মনে করি এই পেনসনের টাকাটা যথেষ্ট নয়। পেনসন বেনিফিটের ব্যাপারে পার্লামেন্টে যে স্কীম আছে এখানেও সেই স্কেল রাখা উচিত। কারণ, এই ৩০০ টাকায় এখন কিছুই হয় না। এটা দেখতেই ৩০০ টাকা, এর ভ্যালু এখন অনেক কমে গেছে পার্লামেন্টে দুবার বেড়েছে, অন্যান্য জায়গাতেও বেড়েছে। কাজেই ন্যূনতম যেটা দেওয়া উচিত সেই রকম

একটা বড় রাজ্যের অনুকরণ করে এখানেও সেই রকম একটা সম্মানজনক অবস্থায় নিয়ে আসা হোক, এইটুকু নিবেদন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পিকার ঃ** সুব্রতবাবু, আমি আজকেও একটা চিঠি পেয়েছি। আপনাদের দলের একজন প্রাক্তন এম.এল.এ. আমাকে লিখেছেন, আমি নাম বলছি না, তার স্ত্রী তাকে রিক্সায় করে নিয়ে ভিক্ষা করছেন, তার সংসার চলছে না। আমি আজও পেয়েছি। আমার কাছে অ্যাপিল করেছেন, আপনি এই বিষয়টি হাউস মেম্বারদের পুনর্বিবেচনা করতে বলুন, আমি বিপদে আছি, আমাকে একটু বাঁচবার রাস্তা করে দেবেন।

**শ্রী সত্যরঞ্জন বাপুলী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের দলের চিফ হুইপ যেটা বলেছেন আমি তার সঙ্গে মিলিয়ে বলব যে, আপনি সেদিন বলেছেন কংগ্রেসের বহু প্রাক্তন এম.এল.এ. আপনার কাছে চিঠি লিখেছেন। আপনি আজও একটা উদাহরণ হাউসে দিলেন। এটা খুবই স্বাভাবিক। কেন না, ১৯৫২ সাল থেকে আরম্ভ করে পরবর্তীকাল পর্যন্ত যারা ত্যাগী তারা সবই কংগ্রেসের লোক ছিলেন। এই সব এম.এল.এ.রা সত্যিই খেতে পায় না। এমনও অনেকে আছেন যারা চিকিৎসা করাতে পারেন না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি জায়গায় গিয়েছিলাম। একজন এম.এল.এ. আমাকে বললেন যাবার সময় আমাকে ১০টা টাকা দিয়ে যাবেন, আমার চলছে না।

চলছে না এটা খুবই ঠিক কথা। এক সময় বছরের পর বছর ধরে যাঁরা জনসাধারণের সেবা করে গিয়েছেন এবং নিজেদের জীবনের ঝুঁকি নিয়ে মানুষের সেবা করে গিয়েছেন তাঁদের জন্য আমরা এতদিন ভাবি নি। আমাদের সময় সিদ্ধার্থবাবু একবার এনেছিলেন কিন্তু সেই সময় উইথড্র হয়ে গিয়েছিল কারণ অনেকেরই ধারণা বোধ হয় এম.এল.এ.দের পেনসন হলে রাজনৈতিক দিক থেকে খুব অসুবিধা হবে সেইজন্য উইথড্র হয়ে গিয়েছিল। আপনারাও সেটা করেছিলেন এবং আবার সেটাকে নিয়ে এসেছেন। এই প্রসঙ্গে একটা কথা বলা দরকার যে যাঁরা জনসাধারণের সেবা করে নিজেরা সর্বশান্ত হয়ে যান তাঁদের পরে আর কিছুই করার থাকে না। স্বাধীনতা আন্দোলনে যাঁরা অংশ গ্রহণ করেছিলেন সেই সব স্বাধীনতা সংগ্রামীদের মধ্যে অনেকেই এম.এল.এ. হয়েছেন কিন্তু সেই পেনসন পান নি। কারণ স্বাধীনতা সংগ্রামীর পেনসন পেতে হলে অনেক প্যারাফারনিয়ার ব্যাপার আছে। জেলের সার্টিফিকেটের ব্যাপার আছে, কো-অ্যাকিউসডদের সার্টিফিকেটের ব্যাপার আছে—এইসব করতে গিয়ে অনেক অসুবিধার সৃষ্টি হয়। মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার অনুরোধ, এই যে পেনসন বিল আনছেন এর সঙ্গে মেডিক্যাল বিলটা যেন অ্যাড করা হয়। সুব্রতবাবু বলেছেন, আমি বলছি, সামান্য টাকাটা খুব বড় কথা নয়, মেডিক্যাল ফেসিলিটিটাই সবচেয়ে বড় জিনিস। আমরা এখন মেডিক্যাল ফেসিলিটি পাচ্ছি, আপনারা জানেন, আগে আমাদেরও অসুবিধা হত। মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার অনুরোধ, মেডিক্যাল বিলের ফেসিলিটিস দেবার জন্য তিনি চিন্তা-ভাবনা করুন। এর সঙ্গে আমি শিক্ষকদের কথাটা ভাবতেও তাঁকে অনুরোধ করব। শিক্ষকদের এর থেকে কি করে রক্ষা করা যায় সেটা আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে চিন্তা করতে অনুরোধ করছি। যাঁরা এতদিন শিক্ষকতা করে আসছেন তাঁদের প্রতি এই পেনসনের ব্যাপারে যাতে অবিচার করা না হয় সেটা চিন্তা করার জন্য আমি অনুরোধ জানাচ্ছি। স্যার, আপনি কালো কোর্ট গায়ে দিয়ে কোর্টে গেলে টাকা পাবেন, ডাক্তাররা টাকা পাবেন কিন্তু অনেক

মাস্টার মশাই-এর অবস্থা খুব শোচনীয় তাঁদের যাতে ভবিষ্যতে এর মধ্যে নিয়ে আসা যায় সেটা আশা করি চিন্তা করবেন। একটা ছোট অ্যামেন্ডমেন্ট এনে মেডিক্যাল [illegible] ব্যাপারটি যদি পতিতবাবু যোগ করেন আমার মনে হয় তাহলে সর্বাঙ্গসুন্দর হয়। পরিশেষে আমি বলব, কোনও দয়াদাক্ষিণ্য না দেখিয়ে প্রকৃত উপকার করার চেষ্টা করা হোক।

**শ্রী সরল দেব :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজ এই সভায় মাননীয় পরিষদীয়মন্ত্রী যে বিল পেশ করেছেন তাকে সমর্থন করে কয়েকটি কথা বলতে চাই। স্যার, লোকসভাতে ইতিমধ্যেই এই পেনসনের ব্যাপারটি মঞ্জুর হয়েছে, আমাদের ভারতবর্ষের বিভিন্ন অঙ্গরাজ্যগুলিতেও হয়েছে। স্যার, সুব্রতবাবু একথা বলেছেন যে পশ্চিমবাংলার বিধানসভার সদস্যরা ক্যাশ অ্যান্ড কাইন্ড যা পান তা একজন ক্লাশ ফোর স্টাফ যা পান তার চেয়েও কম অথচ অনেক দায়িত্ব তাঁদের উপর আছে। সেদিন ওঁদের একজন মাননীয় সদস্য বললেন এই ৬০-৬৫ লক্ষ প্রায়রিটি নষ্ট হচ্ছে, জল পাওয়া যাচ্ছে না ইত্যাদি ইত্যাদি অথচ স্যার, আমরা জানি পুরানো দু/একজন সদস্য [****] প্রাক্তন এম.এল.এ.রা প্রচন্ড দারিদ্রের মধ্যে আছেন এবং এমন কি তাঁরা আপনার কাছে পর্যন্ত আবেদন করেছেন, যেটাকে অন্যভাবে বলতে গেলে বলতে হয় তাঁরা আজ অনাহারে দিন কাটাচ্ছেন। এককালে যাঁরা দেশ সেবা করেছিলেন আজকে তাঁরা অনাহারে মারা যাবেন এটা ঠিক নয়। এইজন্য আমি বলব যে, বিল পেশ করা হয়েছে তা সময়োচিতই হয়েছে বলেই আমি শেষ করব না বরং বলব এটা আরও আগে আনা উচিত ছিল, এরজন্য আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে ধন্যবাদ জানাচ্ছি। এই কথা বলে এই বিলটি সর্বসম্মতিক্রমে গ্রহণ করার জন্য মাননীয় সদস্যদের অনুরোধ জানিয়ে শেষ করলাম।

**মিঃ স্পিকার :** সরলবাবুর বক্তৃতায় যে সব নামগুলি আছে সেগুলি বাদ যাবে এটা উচিত নয়, it does not add to over glory.

[5-30—5-40 P.M.]

**শ্রী দেবপ্রসাদ সরকার :** পতিতপাবন বাবু বিধায়কদের পেনশনের যে বিল এখানে এনেছেন, এই বিল সম্পর্কে আমাদের সুস্পষ্ট অভিমত ইতিপূর্বেও আমি রেখেছি। আমি এখনও দ্ব্যর্থহীন ভাষায় বলছি যে পশ্চিমবঙ্গের শ্রমিক, চাষী, খেটে-খাওয়া মানুষ সাধারণ মানুষের জীবনে যে দারুণ সমস্যাগুলি রয়েছে সেই সমস্যাগুলি সমাধান করার অর্থে সরকারের যে প্রাথমিক দায়িত্ব এবং কর্তব্য রয়েছে, সেই প্রাথমিক দায়িত্ব এবং কর্তব্য যতক্ষণ পর্যন্ত অসম্পূর্ণ থাকছে ততক্ষণ পর্যন্ত প্রয়োজন থাকলেও, কি প্রাক্তন বিধায়ক, কি বর্তমান বিধায়ক তাদের সুযোগ-সুবিধা বৃদ্ধি করার জন্য কোনও বিল এই বিধানসভায় উত্থাপন হলেও আমরা তার সঙ্গে একমত হতে পারি না। যে কারণে ইতিপূর্বেও এই সুযোগ-সুবিধা বৃদ্ধি করার জন্য যে দুটো বিল এসেছিল আমরা দ্ব্যর্থহীন ভাষায় আমাদের দলের তরফ থেকে তার বিরোধিতা করেছিলাম, সেই একই কারণে আমরা এই বিলের বিরোধিতা করছি। এই কথার দ্বারা আমি এটা বলতে চাইছি না যে প্রাক্তন বিধায়কদের কারও পেনসনের প্রয়োজন নেই, আর্থিক স্বচ্ছলতা সকলের আছে। এক্ষেত্রে আমার বক্তব্য হচ্ছে, যারা এলাকার সাধারণ মানুষ, গরিব মানুষ, যাদের কথা বলার জন্য তারা আমাদের পাঠিয়েছেন তাদের সম্পর্কে

**Note :** **** Expunged as ordered by the chair.

আমাদের একটা নৈতিক দায়-দায়িত্ব আছে। বিধায়করা নিজেদের সুখ-সুবিধা থেকে জনসাধারণের সুখ-সুবিধাকে বড় করে দেখবেন এটাই কাম্য। তারা যদি দেখেন যে বিধায়করা নিজেদের প্রয়োজনের দিকে বেশি তৎপর সেটাতে সাধারণ মানুষের কাছে নৈতিক দিক থেকে ভাল দৃষ্টিভঙ্গি থাকে না। সেদিক থেকে যতক্ষণ পর্যন্ত তাদের প্রাথমিক দায়িত্ব এবং কর্তব্যগুলি পালিত হচ্ছে ততক্ষণ পর্যন্ত আমরা মনে করি এই বিল আনা যুক্তিযুক্ত নয়। সেই কারণে আমরা এর বিরোধিতা করছি। (সরকার পক্ষের জনৈক সদস্য ঃ আপনারা নেবেন না তো?) আমাদের ব্যক্তিগত ভাবে নেওয়া বা না নেওয়ার প্রশ্ন নয়, এটা একটা নৈতিক প্রশ্ন। কাজেই আমি এর বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নীরোদ রায়চৌধুরি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এই সভায় পরিষদীয় মন্ত্রী মহাশয় এম.এল.এ. দের পেনসনের যে বিল উত্থাপন করেছেন, আমি পরিষদীয় মন্ত্রী মহাশয়কে এর জন্য অভিনন্দন জানাচ্ছি। পরিষদীয় মন্ত্রী মহাশয় বহুদিন থেকে চেষ্টা করেছেন যে এই বিলটি যাতে এই সভায় আসে। আমি যতদূর জানি যে গত ২ বছর ধরে তার চেষ্টায় এই বিলটি আজকে বাস্তবায়িত হতে চলেছে। এই বিল অনেক আগে আসা উচিত ছিল, এটা আসতে একটু দেরি হয়ে গেছে। দীর্ঘদিন ধরে যে সব সদস্যরা জনগণের সেবা করে যাচ্ছেন ভবিষ্যতে তারা কোথায় গিয়ে দাঁড়াবেন, কি খাবেন, কি ভাবে বেঁচে থাকবেন, সেটাই তার প্রধান ভাবনা ছিল। এই বিল যখন পাশ হবে তার মাধ্যমে সেই চিন্তা ভাবনা দুরীভূত হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, অর্থের মূল্যটা এখানে বড় কথা নয়। বড় কথা হচ্ছে, এই বিলের মাধ্যমে যারা প্রাক্তন সদস্য এবং আগামী দিনে যারা আসবেন, তারা যে অর্থ পাবেন, যে পেনসন পাবেন তার ফলে তাদের মনোবল বৃদ্ধি পাবে। এই মনোবল বৃদ্ধি পাওয়াটাই বড় কথা। তারা যে সমাজের জন্য যে পরিশ্রম করেছেন, যে অবদান রেখে গেছেন তার স্বীকৃতি স্বরূপ এই বিল গৃহীত হয়েছে। সে জন্য আমি আবার মাননীয় পরিষদীয় মন্ত্রী মহাশয়কে অভিনন্দন জানাচ্ছি এবং যে সমস্ত সদস্য এই বিলকে সমর্থন জানিয়েছেন তাদেরও আন্তরিক অভিনন্দন জানাচ্ছি। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শীশ মহম্মদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে যে বিল এই হাউসে উপস্থাপিত করা হয়েছে তাকে পূর্ণ সমর্থন জানাচ্ছি। সেই প্রসঙ্গে দু একটি কথা বলতে চাই। যারা সমাজ সেবা করতে করতে তারপর হয়ত এম.এল.এ. হয়ে এসেছেন, তিনি জীবনের অধিকাংশ সময় সমাজসেবী হয়ে কাটিয়ে দিয়েছেন, সমাজ সেবা করতে করতে আজকে এমন অবস্থা হয়েছে, তাদের ভিক্ষা বৃত্তি করা ছাড়া বর্তমানে কোনও গতি নেই। সুতরাং যারা অতীতে চলে গেছেন তাদের অনেকের দুরবস্থার কথা জানা আছে। তাদের কথা চিন্তা করে বর্তমান বামফ্রন্ট সরকার টাকা দেওয়ার ব্যবস্থা করছেন, এটা বড় কথা নয়, এই সরকার তাদের পাশে দাঁড়িয়েছে, সেটাই বড় কথা। সুতরাং এই বিলের দ্বারা বামফ্রন্ট সরকারের মাহাত্ম সমগ্র ভারতবর্ষের মধ্যে ছড়িয়ে পড়বে। এবং এই সরকার জনপ্রিয় সরকার, জনগণের স্বার্থ আরও রক্ষা করবে এবং সমাজ সেবার কাজে আরও মানুষ এগিয়ে আসবে। অপর দিকে একটা কথা বলা প্রয়োজন, এম.এল.এ. অনেকেই আছেন, অনেকে হবেন, কিন্তু কতকগুলো জায়গা থেকে যারা সমাজ সেবা করে এম.এল.এ. হবেন, যাদের পলিটিক্যাল সাফারারের পেনসন আছে, এটার ক্ষেত্রে তারা এম.এল.এ. হলে তারাও পাবেন, কিন্তু প্রফেসারদের বঞ্চিত করা

হচ্ছে। তারা যে অন্তত এম.এল.এ. ছিলেন এই স্বীকৃতি তাদের থাকছে না। সুতরাং ভবিষ্যতে এই সম্বন্ধে যেন বিবেচনা করেন। এই বলে এই বিলকে পূর্ণ সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী পতিতপাবন পাঠক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বিলের উপর অনেক আগেই আলোচনা হয়েছে। দীর্ঘদিন ধরে বিভিন্ন মাননীয় সদস্য আলোচনা করেছেন। তার ফলশ্রুতি হিসাবে এই বিল এখানে উত্থাপিত হয়েছে এবং সমস্ত সদস্য তাঁদের মতোমত ব্যক্ত করেছেন। এতদিন কেন আনা হয়নি এই কথাও এখানে উল্লেখ হয়েছে। এই বিলের উপর অনেকে বক্তব্য রেখেছেন। মাননীয় সদস্য সত্যরঞ্জন বাপুলী, মাননীয় সুব্রত মুখার্জি কিছু কিছু পরিবর্তনের কথা বলেছেন। আমরা সেইগুলো পরবর্তী সময়ে নিশ্চয়ই বিবেচনা করব। সুবিধা অসুবিধা এইগুলো নিশ্চয়ই যাচাই করতে হবে। মাননীয় সদস্য শীশ মহম্মদ বলেছেন এর আওতায় অনেকে পড়ছেন না। তিন ক্ল্যারিফাই করেছেন এই ব্যাপারে, সরলীকরণের কথা বলেছেন। যে উদ্দেশ্যে এই বিল আনা হয়েছে, দীর্ঘদিন বিধানসভার সদস্য থাকার পর এমন অনেক বন্ধু সদস্য আছেন, যিনি বর্তমানে বিধায়ক নন, তাঁদেরকে দারুণ দুর্গতির মধ্যে কাটাতে হচ্ছে।

[5-40—5-50 P.M.]

আমরা জানি বিশেষ করে যাঁরা শ্রমিক, কৃষকদের প্রতিনিধি হিসাবে তাঁদের মধ্যে থেকে এখানে এসেছেন এবং বিধায়ক হিসাবে নিজেদের কর্তব্য পালন করতে গিয়ে নিজেদের পুরনো জীবিকা থেকে বিচ্ছিন্ন হয়ে পড়েছেন তাঁরা যখন কোনও কারণ বশত আর বিধায়ক থাকবেন না তখন আর পুরনো জীবিকায়ও ফিরে যেতে পারবেন না। অতীতের অনেক বিধায়কেরই বর্তমানে এই অবস্থা হয়েছে, ফলে তাঁদের জীবন চালানো দুষ্কর হয়ে পড়েছে। এই সমস্ত জিনিসগুলি বিবেচনা করে ভারতবর্ষের বিভিন্ন রাজ্যে যে ব্যবস্থা চালু হয়েছে আমরা সেই ব্যবস্থাই এখানে চালু করতে যাচ্ছি। এই সমস্ত বিষয়গুলি বিবেচনা করে আমরাও এই বিল আজকে এখানে উত্থাপন করেছি। সুতরাং এ বিষয়ে আর বিশেষ কিছু বলার নেই। তবে মাননীয় সদস্য শ্রী দেবপ্রসাদ সরকার মহাশয় এই বিলে আপত্তি জানিয়েছেন। তাঁর আপত্তি সম্বন্ধে আগের দিন আমি একটা কথা বলেছিলাম, আজকেও আমি সেই কথাটিই পুনরাবৃত্তি করছি। দেবপ্রসাদ বাবু বা তাঁর দল মনে করেন যে, পেনসন না নিলেই বোধ হয় বিপ্লবী চরিত্রের প্রকাশ ঘটবে। আমি দুঃখের সঙ্গে তাঁকে আমার সে দিনের কথাগুলিই আবার মনে করিয়ে দিচ্ছি। আমার এক বন্ধু শ্রী এ.কে. রায় এক সময়ে ধানবাদ থেকে লোকসভায় নির্বাচিত হয়েছিলেন। তিনি লোকসভার সদস্য হিসাবে শপথ গ্রহণ করবার জন্য যখন দিল্লি যাচ্ছিলেন তখন তাঁর সঙ্গে আমার দেখা হয়েছিল। আমি দেখেছিলাম তিনি ছেঁড়া জামা কাপড় পরে এবং বাকি জামা কাপড়গুলি একটা গামছায় বেঁধে যাচ্ছিলেন। আমি তাঁকে জিজ্ঞাসা করেছিলাম—'রায়' কোথায় যাচ্ছেন? তিনি আমাকে বলেছিলেন, ''পার্লামেন্টে শপথ নিতে যাচ্ছি।'' তা শুনে আমি তাঁকে বলেছিলাম, 'এইভাবে কেন যাচ্ছেন, অন্তত একটা স্যুটকেস তো নেবেন।' সেই সময়ে আদিবাসী নেতাও লোকসভায় নির্বাচিত হয়ে একটা লেংটি পরে যাচ্ছিল বা তাদের কাস্টমারি ড্রেস পরে যাচ্ছিল। আমি তখন এ.কে. রায়কে সেই দৃশ্য দেখিয়ে বলেছিলাম, ''তুমি তো এই ভাবে না গিয়ে ওঁর চেয়ে বেশি প্রলিতেরিয়েত সেজে বার্থ-ডে স্যুট পরে যেতে পারতে, তাহলে তোমার চেয়ে বড় প্রলিতেরিয়েত আর কেউ থাকত।

না!" এস.ইউ.সি. বা দেবপ্রসাদ বাবুরও আজকে সেই অবস্থা হয়েছে। তথাপি আমি এই প্রসঙ্গে বলতে চাই যে, আমরা নিশ্চয়ই কিছু করব না, এমন কোনও বিলাসিতা করব না যা দৃষ্টিকটু হয়। অবশ্য আমরা পেনসন হিসাবে ৪০০/৫০০ টাকা যেটা এখান থেকে মঞ্জুর করছি সেটা আজকের দিনে প্রয়োজনের তুলনায় খুবই কম। সেই জন্য আমি এখানে উল্লেখ করছি যে, আমরা যদিও আজকে এই বিল এখান থেকে গ্রহণ করছি তথাপি আমি আশ্বাস দিচ্ছি যে, এখানে যে সমস্ত বক্তব্যগুলি আমি শুনলাম সেগুলি আমরা বিবেচনা করে দেখব এবং পরবর্তী সময়ে যতদূর যা করা সম্ভব হবে তা করার জন্য চেষ্টা করে দেখব।

The motion of Shri Patit Paban Pathak that the West Bengal Legislature (Members Pension) Bill, 1986, be taken into consideration, was then put and agreed to.

### Clauses 1 to 5 and Preamble

**Mr. Speaker** : There are no amendments to Clause 1 to 5 and the preamble.

The question that the Clause 1 to 5 and the preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Patit Paban Pathak** : Sir, I beg to move that the West Bengal Legislature (Members Pension)Bill, 1986 as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

### Legislation

### The Bengal Legislative Assembly (Members Emoluments) (Amendment) Bill, 1986.

**Shri Patit Paban Pathak** : Sir, I beg to introduce the Bengal Legislative Assembly (Members Emoluments) (Amendment) Bill, 1986.

(Secretary then read the Title of the Bill)

**Shri Patit Paban Pathak** : Sir, I beg to move that the Bengal Legislative Assembly (Members Emoluments) (Amendment) Bill, 1986, be taken into consideration.

**শ্রী সুব্রত মুখার্জি** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বিলের সম্বন্ধে বিশেষ কিছু বলার নেই, আমি বিলটিকে সমর্থন করছি। প্রকৃত পক্ষে আমাদের যে সমস্ত বেনিফিটগুলি আছে সেগুলি ভোগ করার ক্ষেত্রে যে হ্যাজার্ডগুলি আছে সেগুলি দূর করার চেষ্টা করা হচ্ছে। সেই জন্য আমি এই বিলকে সমর্থন করছি। এর মধ্যে নতুন কিছু নেই। তবে এই বিলের একটা অ্যামেন্ডমেন্ট আমরা চেয়েছিলাম। আমরা দেখছি বাসে ভ্রমণের সময় কেবল মাত্র ব্যক্তি বিশেষকেই সুযোগ দেওয়া হচ্ছে, অর্থাৎ এক-জনেরই ফ্রিতে যাতায়াত করার সুযোগ রয়েছে। কিন্তু ট্রেনের ক্ষেত্রে ব্যক্তি বিশেষ একজন সঙ্গীকে সাথে করে নিয়ে যেতে পারেন। অর্থাৎ

দু'জনকে ফ্রিতে যাতায়াত করার সুযোগ দেওয়া হয়েছে। একজন বয়স্ক লোকের পক্ষে কম্পেনিয়ান ছাড়া যেখানে যাতায়াত করা সম্ভব নয়, সেখানে বাসের ক্ষেত্রে অসুবিধার সৃষ্টি হবে। সেই জন্যই আমরা চেয়েছিলাম ট্রেনের মতো বাসেও প্রত্যেককে একজন করে সঙ্গী ফ্রিতে যাতে যেতে পারেন। যদিও আমি এই বিলকে সমর্থন করছি তথাপি ক্লজ ২-এর যে অ্যামেন্ডমেন্টটি চেয়েছি সেটাকে অ্যাকসেপ্ট করতে অনুরোধ করছি। এই বিলের ওপর আর বেশি কিছু বলার নেই। এই ক'টি কথা বলেই আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী কাশীনাথ মিশ্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এই বিলটি মাননীয় পরিষদীয় মন্ত্রী মহাশয় পেশ করেছেন। মাননীয় বর্তমান সদস্য এবং প্রাক্তন সদস্য যাঁরা রয়েছেন তাঁদের সুবিধার্থে এই বিল। এখানে কংগ্রেস দলের চিফ হুইপ যে বক্তব্য রেখেছেন এবং যে অ্যামেন্ডমেন্ট দিয়েছেন আমি তাঁর বক্তব্যের সঙ্গে সহমত পোষণ করছি এবং আপনাকে অনুরোধ করছি আপনি দয়া করে এই অ্যামেন্ডমেন্টটা গ্রহণ করুন। আমার আর কিছু বলার নেই।

**শ্রী কামাখ্যাচরণ ঘোষ :** মাননীয় স্পিকার স্যার, আমি বলেছিলাম, পশ্চিমবাংলার অনেক বিষয়ে অন্যান্য রাজ্যের চেয়ে এগিয়ে আছে। আমরা একটি বিষয়ে পিছিয়ে ছিলাম, তাদের ধরার চেষ্টা করছি, তবে আমরা পিছিয়ে আছি। মাননীয় পরিষদীয় মন্ত্রী বলেছেন—আমরা যে সমস্ত বক্তব্য রেখেছি সেটা বিবেচনা করে বিলটি সংশোধন করে নেবেন। সুব্রতবাবু এবং কাশীবাবু বাসে একজন কম্প্যানিয়ন নেবার যে কথা বলেছেন সেটা আপনি বিবেচনা করবেন। এই বিধানসভায় যদি না পারেন তাহলে পরবর্তী সেশনে আনবার চেষ্টা করবেন।

**শ্রী পতিতপাবন পাঠক :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে উদ্দেশ্যে এই বিল আনা হয়েছে সকলে আপনারা তা মোটামুটি সমর্থন করেছেন। এই বিলে বলা আছে, ৮ হাজার কিলোমিটার পর্যন্ত সদস্যরা কুপন পাবেন। কিন্তু এই কুপনের একটা অংশ কমিটির যে সমস্ত সদস্যরা বাইরে যান, তাঁদের ঐ কুপন থেকে খরচা করতে হয়। এই বিলে বলা হয়েছে কোনও স্টাডি ট্যুর বা অ্যাসেম্বলি কোনও কাজে যদি কেউ কোনও জায়গায় যান, যদি কুপন খরচা হয় তাহলে সেটা রিইমবারস্ত হবে। আর যে আইডেনটিটি কার্ড আছে সেই আইডেনটিটি কার্ড দেখিয়ে দূর পাল্লার বাসে ভ্রমণ করা যাবে। এটাই হচ্ছে বিলের বিষয়-বস্তু।

[5-50—6-15 P.M. including adjournment]

The motion of Shri Patit Paban Pathak that the Bengal Legislative Assembly (Members Emoluments) (Amendment)Bill, 1986, be taken into consideration, was then put and agreed to.

### Clause 1

The question that Clause 1 do stand part of the Bill, was then put and agreed to.

### Clause 2

**Mr. Speaker :** There is amendment to Clause 2 by Shri Subrata Mukherjee. Shri Mukherjee may move his amendment.

**Shri Subrata Mukherjee :** Mr. Speaker, Sir, I beg to move that in Clause 2(2) for the words "shall be treated as free pass." the words "shall be treated as free pass for himself and for his companion", be substituted.

**শ্রী পতিতপাবন পাঠক ঃ** এই সংশোধনটি আমি গ্রহণ করছি।

The motion of Shri Subrata Mukherjee that in Clause 2(2)(b) for the words "Shall be treated as free pass". the words "Shall be treated as free pass for himself and for his companion", be substituted, was then put and agreed to.

The question that Clause 2, as amended, do stand part of the Bill, was then put and agreed to.

**Preamble**

The question that the preamble do stand part of the Bill, was then put and agreed to.

**Shri Patit Paban Pathak :** Mr. Speaker, sir I beg to move that the Bengal Legislative Assembly (Members Emoluments) (Amendment) Bill, 1986, as settled in the Assembly, be passed.

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটা কথা, এটাকে আমরা সমর্থন করছি। একটা জিনিস আপনাকে নোট রাখতে বলছি যে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় মাঝে মাঝে বলেন যে আমরা ওনাদের সব ব্যাপারেই বিরোধিতা করি। আজকে দুটি ব্যাপারে প্রমাণ রাখলাম যে আমরা সব ব্যাপারেই বিরোধিতা করি না।

The motion of Shri Patit Paban Pathak that the Bengal Legislative Assembly (Members Emoluments) (Amendment)Bill, 1986, as settled in the Assembly, be passed was then put and agreed to.

**Mr. Speaker :** The House is now adjourned for a short recess and we will again meet at 6.15 P.M.)

(At the stage House was adjourned till 6.15 P.M.)

**(After Adjournment)**

[6-15—6-25 P.M.]

**Motion under Rule 185**

**Shri Deba Prosad Sarkar :** Sir, I beg to move that,

Where as this Assembly notes with alarm and serious concern that the Central Government having surrendered to the fundamentalists and obscurantist forces has presented in the Lok Sabha the Muslim Women (Protection of Rights on Divorce) bill, 1986;

Whereas this Bill while in fact takes away whatever minimum rights to seek maintenance from her ex-husband after divorce, claims to give protection to such classes of women in the name of religion;

Whereas Muslim and Islamic countries all over the world are passing and /or making progressive laws for the protection of Muslim women as against divorce and for maintenance from her ex-husband after divorce;

Whereas the Bill is not only contrary to human rights, it is humiliating to Muslim women as a whole;

Whereas this Bill instead of unifying the country and preserving communal peace and harmony will cause a split between the peoples of different religions and act as a weapon to bolster the cause of communalists, fundamentalists and obscurantists;

Whereas the entire country is passing through a critical phase of its history when fissiparous, communal and separatist force are active in various parts of the country and central Government is surrendering to such forces;

In the circumstances this Assembly urges upon the Government of India through the State Government to withdraw the Bill.

মাননীয় স্পিকার স্যার, আমি ঐ বিবাহ বিচ্ছিন্ন মুসলিম নারীদের অধিকার রক্ষার বিলটা প্রত্যাহার করবার দাবি জানিয়ে যে প্রস্তাব এখানে এনেছি, এই মোশনের স্বপক্ষে বক্তব্য আছে। আমি আমার বক্তব্য মাননীয় সদস্যদের বক্তব্য শুনবার পর টু রিপ্লাইয়ে রাখব।

**Dr. Zainal Abedin :** Sir, I have a submission. My submission is, under rule 317, I beg to move that the debate on this motion be adjourned.

**Shri Satya Ranjan Bapuli :** Sir, I support the motion moved be Dr. Zainal Abedin under rule 317.

**Mr. Speaker :** I now put in it the House. Dr. Zainal Abedin has, under rule 317, moved a motion that the debate on this motion be adjourned. I put it to vote.

The motion of Dr. Zainal Abedin that the debate on the motion moved by Shri Deba Prasad Sarkar, be adjourned under rule 317, was then put and a division was taken with the following results—

**NOES**

Abdul Quiyom Molla, Shri

Abdur Razzak Molla, Shri

Abdus Sobhan Gazi, Shri
Abul Hasnat Khan, Shri
Anisur Rahman Biswas, Shri
Atahar Rahman, Shri
Bagdi, Shri Lakhan
Bagdi, Shri Natabar
Bandyopadhyay, Shri Balai
Banerjee, Shri Radhika Ranjan
Basu, Shri Ajit
Basu, Shri Deba Prosad
Bauri, Shri Gobinda
Bera, Shrimati Chhaya
Bera, Shri Pulin
Bhattacharya, Shri Lal Behari
Bhattacharya, Shri Gopal Krishna
Biswas, Shri Hazari
Biswas, Shri Kumud Ranjan
Biswas, Shri Satish Chandra
Bora, Shri Badan
Chakrabarty, Shri Ajit
Chakrabarty, Shri Umapati
Chakraborty, Shri Deb Narayan
Chatterjee, Shri Dhirendra Nath
Chatterjee, Shrimati Nirupama
Chatterjee, Shri Tarun
Chattopadhyay, Shri Sailendra Nath
Chattopadhyay, Shri Sadhan
Choudhury, Shri Gunadhar
Chowdhury, Shri Bikash
Chowdhury, Shri Sibendranarayan
Dakua, Shri Dinesh Chandra
Das, Shri Ananda Gopal
De, Shri Bibhuti Bhusan
De, Shri Sunil

Doloi, Shri Siba Prasad
Ghosh, Shri Kamakhya Charan
Ghosh, Shri Malin
Goppi, Shrimati Aparajita
Goswami, Shri Subhas
Gupta, Shri Sitaram
Habib Mustafa, Shri
Hajra, Shri Sachindra Nath
Halder, Shri Krishnadhan
Hazra, Shri Sundar
Hira, Shri Sumanta Kumar
Jana, Shri Haripada
Jana, Shri Manindra Nath
Kar, Shrimati Anju
Khan, Shri Sukhendu
Kisku, Shri Upendra
Koley, Shri Barindra Nath
Konar, Shrimati Maharani
Kujur, Shri Sushil
Let, Shri Dhirendra
M. Ansar-Uddin, Shri
Mahata, Shri Kamala Kanta
Maity, Shri Gunadhar
Maity, Shri Hrishikesh
Majhi, Shri Dinabandhu
Majhi, Shri Raicharan
Majhi, Shri Sudhangshu Sekhar
Majhi, Shri Swadesranjan
Majumdar, Shri Sunil Kumar
Malik, Shri Sreedhar
Mandal, Shri Prabhanjan Kumar
Mandal, Shri Rabindra Nath
Mandi, Shri Rampada
Mir Abdus Sayeed, Shri

Mohanta, Shri Madhabendu
Mondal, Shri Kshiti Ranjan
Mondal, Shri Raj Kumar
Mondal, Shri Sudhansu Sekhar
Mukherjee, Shri Amritendu
Mukherjee, Shri Anil
Mukherjee, Shri Bhabani
Mukherjee, Shri Joykesh
Mukherjee, Shri Niranjan
Mukherjee, Shri Rabin
Murmu, Shri Maheswar
Murmu, Shri Sarkar
Murmu, Shri Sufal
Nath, Shri Monoranjan
Oraon, Shri Mohan Lal
Panda, Shri Bhupal Chandra
Pathak, Shri Patit Paban
Phodikar, Shri Prabhas Chandra
Pradhan, Shri Prasanta Kumar
Pramanik, Shri Abinash
Purkait, Shri Probhash
Raha, Shri Sudhan
Ray, Shri Achintya Krishna
Ray, Shri Birendra Narayan
Ray, Shri Dwijendra Nath
Ray, Shri Subhas Chandra
Roy, Shri Amalendra
Roy, Shri Banamali
Roy, Shri Hemanta Kumar
Roy, Shri Pravas Chandra
Roy Barman, Shri Khitibhusan
Saren, Shri Ananta
Sarkar, Shri, Debaprosad
Satpathy, Shri Abani Bhusan

Sayed Md. Masih, Shri
Sen, Shri Dhiren
Sen, Shri Sachin
Sen Gupta, Shri Prabir
Shish Mohammad, Shri
Singha Roy, Shri, Jogendra Nath
Soren, Shri Khara
Talukdar, Shri Pralay
Tudu, Shri Bikram

**AYES**

Abdur Rauf Answari, Shri
Abdus Sattar, Shri
Abedin, Dr. Zainal
Banerjee, Shri Ambica
Bapuli, Shri Satya Ranjan
Barman, Shri Dipendra
Basu, Dr. Hoimi
Bose, Dr. Sisir Kumar
Chandra, Shri Anup Kumar
Chaudhury, Dr. Kiran
Chowdhury, Shri Abdul Karim
Chowdhury, Shri Humayun
Ghosh, Shri Asok
Ghosh, Shri Prafulla Kanti
Goswami, Shri Arun Kumar
Humayun Reza, Shri
Kazi Hafijur Rahman, Shri
Mahata, Shri Subhas Chandra
Maity, Shri Mukul Bikash
Mir Fakir Mohammad, Shri
Mishra, Shri Abanti
Mishra, Shri Kashinath
Molla, Shri Fazle Azim
Moslehuddin Ahmed, Shri

Mukhopadhyay, Shri Subrata
Nurul Islam Chowdhury, Shri
Sadhukhan, Shri Tarapada
Sarkar, Shri Dhirendra Nath
Trivedi, Shri Bankim

The Ayes being 29 and the Noes 113, the motion was lost.

**Mr. Speaker :** So, the debate will continue.

**শ্রী আবদুস সাত্তার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের দেবপ্রসাদ সরকার মহাশয় ১৮৫-র রুল অনুযায়ী যে মোশন নিয়ে এসেছেন আমি তার বিরোধিতা করছি এবং আমাদের দলের তরফ থেকে যে অ্যামেন্ডমেন্ট দেওয়া হয়েছে আমি তা সমর্থন করছি। এই যে মোশন আনা হয়েছে সেই ব্যাপারে আপনি জানেন এবং আমরা সকলেই জানি যে এটা রাজনৈতিক উদ্দেশ্য প্রণোদিত ভাবে আনা হয়েছে।

**Mr. Speaker :** This is a very important discussion. So, there should not be any obstruction.

**শ্রী আবদুস সাত্তার ঃ** যাই হোক এই মোশনটা রাজনৈতিক উদ্দেশ্য প্রণোদিতভাবে আনা হয়েছে। স্যার, আপনি জানেন যে বিল সম্পর্কে এই মোশন আনা হয়েছে এই বিল সম্পর্কে লোকসভায় আলোচনা হচ্ছে এবং সেখানে আজকে এটা গৃহীত হতে পারে। সেই বিল উইথড্র করার জন্য এই মোশন, আমি বুঝতে পারছি না এটার এফেক্টটা কি হবে। এটা রাজনৈতিক উদ্দেশ্য প্রণোদিত ভাবে আনা হয়েছে সেটা বুঝতে পারা যাচ্ছে। এখানে রেজলিউশন যতই নেন না সেটা ইনএফেক্টিভ এবং ইনফ্রাক্টুয়াস। কোনও রকম সৎ উদ্দেশ্য নিয়ে এই মোশান আনা হয় নি। Not for the protection of the Muslim women who are divorced. এটা একটা অন্য উদ্দেশ্য নিয়ে আনা হয়েছে। আমি এই প্রসঙ্গে পরে আসছি। স্যার, ক্রিমিন্যাল প্রসিডিয়োর কোডে-র ১২৫ ধারা এসেছে ১৯৭৩ সালে যখন ক্রিমিন্যাল প্রসিডিয়োর কোড অ্যামেন্ডমেন্ট হয় তখন। আগে ১৮৮ ধারা ছিল সি.আর.পি.সিতে যে প্রভিসন ছিল সেটা অ্যামেন্ডমেন্ট হয়েছে ওয়াইফ-ডিভোর্সড ওয়াইফ-এর এক্সপ্লানেশনটা দেওয়া হয়েছে। এই ডিভোর্সড ওয়াইফ এই নিয়ে যদি ক্রিমিনাল প্রসিডিয়োর কোড অনুসারে যায় সেখানে ডিভোর্সড ওয়াইফ ওরা পাবে। একটা জিনিস যেটা লেজিসলেচারের মতো ১১৭(৩) সেখানে বলা আছে যদি কোনও কমিউনিটির কোনও অবলিগেশন থাকে পারসোনাল ল অনুসারে সেই অবলিগেশন যদি পুরণ করে দেয় তাহলে আর তাকে মেনটেনেন্স দেওয়া দরকার নেই। একমাত্র মুসলমানদের বিধানের ক্ষেত্রেই এই জিনিস আছে অন্য কোনও কমিউনিটির ক্ষেত্রে এই বিধান নেই। যেমন দেনমহর এবং আর আছে খোরপোস এবং আর আছে একটা গিফট যেটা মাতায় বলে। অর্থাৎ এককালীন একটা গিফট দেওয়ার বিধান আছে এবং এটা কোরান শরিফের ভেতর আছে। আপনাদের সঙ্গে আমাদের পার্থক্য হচ্ছে মনসুর হাবিবুল্লাহ হোন আর আপনিই হোন, হতে পারেন আপনাদের নাম মুসলিম কিন্তু আপনারা প্রকৃতপক্ষে মুসলিম নন।

[6-25—6-35 P.M.]

মুসলমানদের যেমন আছে তেমনি হিন্দু কমিউনিস্ট যারা তারা নামে হিন্দু হতে পারেন কিন্তু ধর্মে যখন বিশ্বাস করে না তখন দে আর নট হিন্দুস। সুতরাং এটাই ফান্ডামেন্টাল পার্থক্য এই মুসলিমদের মধ্যে। আমি মিনিস্টার মনসুর হাবিবুল্লাহকে বলছি লা ইলাহি ইল্লালহ মহম্মাদুর রসুলুল্লাহ এইগুলির উপর যাদের বিশ্বাস নেই, তারা কখনও বলতে পারে না— আই অ্যাম এ মুসলিম। সুতরাং কোনও কমিউনিস্ট মুসলমান যার নাম মনসুর হবিবুল্লাহ আছে বা যার নাম হাসিম আবদুল হালিম আছে কিংবা ওই আব্দুল বারি সাহেব যিনি আছেন এই দিগকে আমি বলব তাদের সম্বন্ধে যে দে হ্যাভ নো ফেথ। ইসলামে ৫টি জিনিস আছে যথা কালমা, তারপরে রোজা, নামাজ, হজ এবং যাকাত। এই হজ এবং যাকাত যার পয়সা আছে তারজন্য। এই ৫টি হচ্ছে ফান্ডামেন্টাল জিনিস। এই ৫টি ফান্ডামেন্টালে যারা বিশ্বাস না করে আমি তাদের আই শ্যাল সিজ টুঁ এ মুসলিম। মক্কায় যখন প্রফেট জন্ম গ্রহণ করেন তখন প্রফেটের চাচা আবুল তালে হি ওয়াজ নট এ মুসলিম, প্রফেটের দাদা আবু মোতালেক হি ওয়াজ নট এ মুসলিম। এমন কি প্রফেটের ইভিন ফাদার আবদুল্লা হি ডায়েড যখন প্রফেট ইন দি উম্ব হিজ মাদার। তখন হি ওয়াজ নট এ মুসলিম। সুতরাং আবদুল্লাহ আবু তালেব এরা কেউ মুসলমান নয়। এখানে প্রশ্ন হচ্ছে নামের সঙ্গে মুসলমানদের কোনও সম্পর্ক নেই, আসল বিশ্বাসের সঙ্গে সম্পর্ক। সুতরাং হিন্দুই হোক বা মুসলমানই হোক একটা আমাদের মৌলিক পার্থক্য আছে। সেই পার্থক্য দিয়েই আমরা এগোতে চাই। এখন যদি আপনি বলেন যে এই যুগের লোক হয়ে আপনি প্রোগ্রেসিভ হন, অমুক হন তাহলে আমি বলব আমার শরিয়তে কোরাণ শরিফে এবং বা হাদিসে যে আইন বিধিবদ্ধ আছে, তা ১৪০০ বছর আগেকার কথা হলেও সেটা এখানে প্রযোজ্য হবে। যেমন মেয়েরা তাদের সম্পত্তিতে হক আছে পাবে ইন হেরিট। হিন্দু আইনে আগে ছিল না, এখন এই আইন পরিবর্তন করা হয়েছে ১৯৫৬ সালে হিন্দু ল পরিবর্তন হওয়ার পরে হিন্দু বিধান ইসলামের ১৪০০ বৎসর আগেকার বিধান অনুযায়ী ফিমেল ইন হেরিট করবে এই সিদ্ধান্ত নেওয়া হয়। এখানে ইন হেরিট করবে কত না টু দি ছেলে যতটা পাবে তার অর্ধেক। এটাই মহমেডান ল এই জিনিস চলছে এখনো পর্যন্ত এবং এটাই মুসলিম আইন আপনি বলতে পারেন। হিন্দু আইন সংশোধন করা হয় ১৯৫৬ সালে মুসলমান আইনানুসারে। কিন্তু এক্ষেত্রে যদি মুসলমান আইনও হিন্দু আইন এক হয়ে যায় তাহলে আমরা তাতে বাধা দেব। এ হতে দেব না। কোরাণ শরিফে যা আছে তার বাইরে কিছু হতে দেব না। আমরা এটাই বিশ্বাস করি। তবে যদি পাশ হয়ে যায় মেজরিটিতে আমরা তাতে আপত্তি করব। আজকে আমরা প্রোগ্রেসিভ কি রি-অ্যাকশনিস্ট সেটা আপনারা বুঝবেন। আপনারা প্রোগ্রেসিভ হয়ে বসে রয়েছেন কিন্তু একটা ফান্ডামেন্টাল জিনিস যারা মার্কসিস্ট তারা নিজেদের যতই প্রোগ্রেসিভ বলুন দে হ্যাভ নো ফেথ ইন দি রিলিজিয়ান। এটা নিয়ে সুপ্রিম কোর্টে অনেক আলোচনা হয়েছে সুপ্রিম কোর্টে হবিবুল্লাহ সাহেব অনেক বক্তৃতা করেছেন। সুতরাং অলীল মোতালাককাতে মাতায়ুন বিল মারফে হাককান আনাল মুওাকিন অর্থাৎ তার মানে হচ্ছে তালাক প্রাপ্ত মেয়েদের খোরপোষ অথবা এককালীন দান দেওয়া উত্তম মুওাকিন মানে যারা খোদাভক্ত মুসলমান তাদের ক্ষেত্রে। সুতরাং অলীল মোতালাককাতে মাতায়ুন বিল মারফে হাককান মুওাকিন অর্থাৎ যারা মুওাকিন

গড ফিয়ারিং মুসলিম তাদের উপর অবলিগেটারি। তালাকপ্রাপ্ত মেয়েদের হাজব্যান্ডকে মেনটেন করতে হয়। আফটার তালাকপ্রাপ্ত তাদের খোরপোষ দিতে হবে এই বিধান কোথাও নেই। কিন্তু একটি কথা কতদূর পর্যন্ত হবে সেটা জানতে হবে-এই অবস্থা আছে একটি অবস্থা হচ্ছে যদি স্বামী-স্ত্রী হিসাবে বাস করে থাকেন তারপরে তালাক দেয় তাহলে তার দেন মোহর লাগবে তিন মাস ১০ দিন অর্থাৎ লুনার মাস বলা হয়।

থ্রি লুনার মান্থ অর্থাৎ তিন মাস ১০ দিন তালাক দেওয়ার পর ইফ ইট ইজ ফাউন্ড দ্যাট সি ইজ প্রেগনেন্ট আছে টিল দি ডেলিভারি অফ দি চাইল্ড যখন সার্টেন বেবি জন্মাবে তখন টিল টু ইয়ার্স ছেলেকে মেনটেনেন্স করার দায়-দায়িত্ব বাবার থাকবে। এই প্রভিসন আছে, আমি আপনাকে এটা বলতে পারি। (অলিল, মোতালাক্বাতে মাতাউন, বিল মারুফে হাককান আলাল মোত্তাকিন;) এখানে ভরণ পোষণের কথা ব্যবহার করা আছে, কিন্তু আসলে মাতার ভরণ পোষণের ব্যবস্থা নেই। তারা কতকগুলি গিফট শুধুমাত্র দেন। (কাজা লেকা ইয়ো বাইয়ে নুল্লাহো লাকুন আয়াতেহী লায়া কুম তা কেলুন;) আল্লা বলছেন যেন তোমরা এইগুলি হৃদয়ঙ্গম করতে পার। তারপরে দেখা যাচ্ছে আয়ার ভলিউম ওয়ানে ২৩৬ যে, (লা জোনাহা আনাই কুম) এখানে মাতা আছে। (ইন তালাক তোমুন নেশায়া) বলছে দেয়ার ইজ নো ব্লেম অন ইউ, ইফ ইউ ডাইভোর্স ওমান বিফোর কনজাম্পশন অর্থাৎ সহবাসের আগে যদি ডাইভোর্স করে অর দি ফিকসেশন অফ দি ডউরিক অর ফাইন অর্থাৎ তার দেলমোহর ঠিক না হয়, যদি তার সঙ্গে বসবাস করার আগেই তালাক দিয়ে থাকে তাহলে বাট বেসটো অন দেম (মালাম তামাল শুহু ন্না আও) বেসটো অন দেম এ সুটেবিল গিফট। এই মাতাওউল মানে সুইটিবল গিফট। তা ফরেজু হুন্না ফারিজতান আলাল খুশেয়ে কাদারুহো অ আলাপ মুক তেরে কাদারো হু অ আলাপ মুক তেরে কাদা রোহু মাতা আল বিল মারুফে হাককান আলাল মোহ (মনিন) দি ওয়েল্থিং অ্যাকর্ডিং টু হিজ মিনস অ্যান্ড দি ওর অ্যাকর্ডিং টু হিজ মিনস। (অল, ওয়ালে দাতো ইরজেনা আওলাদা হুন্না হাও লাইনে কামে লাইনে লেখান আরাদা আন ইয়ো তেম্মা আর জা আতা অ আলাল মাও লুদে লাহু রিজ কো হুন্না অকিসওয়া তো হুন্না বিল মারুফে লাতো কাল্লাকো নামশুন ইল্লা বুস আহা লা তোজাররা অলেদালে বে অলা দেহা অলা মাও লু দো লাহু বে অলাদে হি। এ গিফ্‌ট দি রিসনেবেল এ্যামাউন্ট ইজ ভিউ ফর্ম দোজ হু ইউসড টু ডু দি রাইট থিং এই তো মাতা যার কথা বলছেন। এমন কি যেখানে ডিড নট টাচ দি ওয়াইফ সেখানে মাতার কথায় বলেছেন এবং আরও কিছু বলার ছিল। কিন্তু সময় ভাবের জন্য বলতে পারছি না। আমি বিভিন্ন উপমা দিয়ে আপনাকে বুঝাতে পারতাম।

**মিঃ স্পিকার ঃ** সাত্তার সাহেব একটি ক্লারিফিকেশন আপনার কাছে সিক করছি। আপনি যে আয়াত ২৩৬ রেফার করলেন, তাতে সেখানে আল মৌসুলিন শব্দ ব্যবহার হয়েছে, আর ২৪১ তে আল মোস্তাকিন ব্যবহার হয়েছে—এর তফাৎটা বুঝিয়ে দেবেন?

**শ্রী আব্দুস সাত্তার ঃ** বিভিন্ন জায়গায় বিভিন্ন রকম আছে, এক জায়গায় মোতাকিম আল্লা মোস্তাকিন যেটা সুপ্রীম কোর্টে সাহাবানুর কেসে আছে; আর ২৩৩ (মাতাউন বিল মারুফে হাককান আলাল মোত্তা কিন) এখানে for their off spring of two years এই যে দুই বছর বললাম আপনাকে ,তাছাড়া দ্বিতীয়ত গর্ভে থাকার পর যদি জন্ম গ্রহণ করে

এবং সেটা যদি সার্টেন বেবি হয় তাহলে দুই বছর ধরে তাকে পালন করার জন্য খরচ দিতে হবে। এইসব প্রভিসন আইনে আছে। আপনারা তো এইগুলি ডিস্ট্রিবিউশন করেননি। কিন্তু আইনের প্রভিসনে এইটা আছে। আমার কাছেও আছে।

[6-35—6-45 P.M.]

এখন বিল কি আকারে অ্যামেন্ডমেন্ট হয়ে আসবে জানি না। Legislature it is intended so far as the muslim are concerned. তাতে বলছে যদি কোনও ধর্ম অনুসারে পারসোনাল ল অনুসারে যদি কোনও সোশ্যাল অবলিগেশন থাকে তাহলে সেখানে সুপ্রীম কোর্ট একটি ব্যাখ্যা করেছেন। কিন্তু আমি বলছি The act as it is, the provision as it is, it must be sufficient to main the wife. ১২৭ কোনও কম্যুনিটির মধ্যে নেই, একমাত্র মসলিম কম্যুনিটির মধ্যে আছে দেলমোহরের প্রশ্ন, ইদ্বতকালের প্রশ্ন, সাকিং বেবি হলে তার প্রশ্ন। এই প্রশ্নগুলি যদি মিট করি তাহলে মেনটেনেন্স লাগবে ১২৭/১২৫ আছে। আমি বলছি I Stand correct সুপ্রীম কোর্টের এ বিষয়ে ১৯৭৮ সালের যে রুলিং আছে তাতে বলা আছে প্রভিসন আছে। এমন প্রশ্ন হচ্ছে তালাকপ্রাপ্ত মেয়েদের দায় দায়িত্ব আছে কি না? সুপ্রিম কোর্ট কোরাণ শরিফের... এই কথাটার যদি ইন্টারেপ্রিট করতেন তাহলে আলাদা কথা। সুপ্রীম কোর্ট বিভিন্ন লেখকের ট্রান্সলেশন নিয়েই বলেছেন। ১২৫/১২৭ যেটা আছে তাতে যদি শরিয়তের খেলাপ হয় তাহলে সেটা কন্ট্রাডিক্টারি। কিন্তু এটা ইন অ্যাকভেন্স উইথ শরিয়ত। প্রোগ্রেসিভ যাই বলুন কিন্তু এটা ইন অ্যাকভেন্স উইথ শরিয়ত। যারা মুসলিম কোরাণ এবং হাদিসে বিশ্বাস করেন—আনলাইক ইউ—তাঁরা বলবেন যে প্রভিসন দেওয়া আছে—মেয়েদের প্রভিসন—সুড বি ফলোড। প্রভিসন যদি চেক করতে হয় তাহলে আমাদের ক্ষমতা নেই। বরং মহমেডান ল অনুসারে সেটা সেন্ট্রাল অ্যাক্ট এবং সেখানে একই কথা বলা আছে। সেন্ট্রাল অ্যাক্ট আমাদের দেশে আছে This is in clash between the mohammedan Law, which is a centre Act and the C.R.P.C which is also a central Act. এই ক্লাসের জন্য রেফার করা হয়েছিল। মহামেডান ল অনুসারে সেখানে মেনটেনেন্সের কথা বলা আছে। মহমেডান ল এ সেখানে ওয়াইফের কি আছে না আছে সে প্রশ্ন নয়। The husband is bound to maintain his wife. That is obligatory upon the husband whether the wife has got any property or not. In accordance with the mohammadan law, the husband is bound to maintain his wife. তাকে যদি তালাক দেয় তাহলে তালাকের পর তিন মাস দশ দিন ইদতকাল। কিন্তু যদি দেখা যায় স্বামী স্ত্রী এক সঙ্গে বসবাস করছে সেখানে যদি তালাক দেয় তাহলে তাকে দেলমোহর দিতে হবে। দ্যাট ইজ অবলিগেটরি। দেলমোহর বিবাহের সময় দেয়। সেটা প্রম্পট এবং ডাইভোর্সের সময় যেটা দেয় সেটা ডেফার্ড হয়ে যাচ্ছে। মহামেডান ল'তে সেই প্রভিসন আছে। আমি কোরাণ শরিফ থেকেই বলছি এবং যেটা নেই সেটা নতুন আইনে আছে। সেটা যদি সাকিং বেবি হয়, দু বছর পর্যন্ত মায়ের খাবে তাহলে তাকে ততদিন পর্যন্ত মেনটেন করতে হবে—অর্থাৎ মাকে এবং ছেলেকে। সুতরাং এই জিনিসের প্রভিসন আছে। আমি যেটা বলতে চাই সেটা হচ্ছে যে জিনিসটা রাজনীতি করছেন ফার্স্ট ক্রিমিন্যাল প্রোসিডিওর কোডের আমাদের সুপ্রীম কোর্টের রুলিং এনে যদি বলেন যে সুপ্রিম কোর্টের রুলিং আছে, আমি জানি রুলিং আছে, কিন্তু আমি বলছি লেজিসলেচারে যারা

আইনটা প্রণয়ন করেছিলেন তাঁদের মনের সামনে এটা ছিল যে পার্সোনাল ল-এ যদি অবলিগেশন কিছু থাকে বা কাস্টমারি ল অনুসারে যদি কিছু অবলিগেশন থাকে তাহলে তা থেকে অব্যাহতি পেতে পারে না। আমি সেখানে থেকে পড়ে শোনাই যদি কিছু ওঁদের বোধগম্য হয়। অর্ডার ফর মেনটেন্যান্স অব ওয়াইভস, চিলড্রেন অ্যান্ড পেরেন্টস—এও জানেন আপনি যে এটায় কোনও অ্যামেন্ডমেন্ট হচ্ছে না, বৃদ্ধ বাবা-মা আরনিং করতে অক্ষম, ছেলে যদি উপার্জন করে তাহলে ছেলে ইজ বাউন্ড টু মেনটেন ফাদার অর মাদার, সেই ব্যাপারে কোনও পরিবর্তন নেই। এরপর ১২৫-এ আসছি যেটা নিয়ে সবচেয়ে বেশি গোলমাল। ফর দি পারপাসেস অব দিস চ্যাপ্টার ইত্যাদি বলে বলছে Wife include a woman who has been divorced by or has obtained a divorce from her husband and has not married. তারপর সেকশন ১২৭-এ আসুন, সেকসান ১২৭(৩) Says, where any order has been made under sec.125 in favour of a woman who has been divorced by, or has obtained a divorce from her husband, the magistrate shall if he is satisfied that—

(a) the woman has, after the date of such divorce, remarried, cancel such order as from the date of her remarriage ; and in

(b) the woman has been divorced by her husband and that she has received, whether before or after the date of the said order, the whole of the sum which, under any customary or personal law applicable to the parties, was payable on such divorce, cancel such order,.. সুতরাং এখানে প্রভিশন আছে, কিন্তু মুশকিল হচ্ছে সুপ্রিম কোর্টের শেষ রুলিং নিয়ে। সেই রুলিং আলোচনা করার সুযোগ দিয়েছে। আমি বলছি যদি কোরাণ শরিফের সেই আয়াত পড়ে যদি অর্ডার দিয়ে দিতেন তাহলে কথা ছিল না, কিন্তু আয়াতের ২৪১, ২৪২ সেটা এনে যারা তর্জমা করতে বসলেন বসে সব ব্যাখ্যা করে দিলেন যে সব কোরাণ শরিফের সঙ্গে মিল আছে। আমি ১২৫, ১২৭ মেনে নিতে পারি কিন্তু কোরাণ শরিফের যেটা নেই সেটা তাঁরা জোর করে নিয়ে এসেছেন। দিস ইজ রং অ্যান্ড দিস ইজ দি ট্র্যাজেডি। তার ফলে এই সুযোগটা নিয়েছে। যদি ইন্টারপ্রিটেশন না হত, কারণ দি সুপ্রিম কোর্ট জাজেস মে নট বি কমভার্সান্ট উইথ অ্যারাবিক, দে হ্যাভ গট সাম ট্রান্সলেশন, সেই ট্রান্সলেশন কোথাও নেই যে ডাইভোর্সড ওয়াইফ উইল গেট মেনটেন্যান্স ফ্রম দি হাজব্যান্ড। আমাদের মুসলিম ধর্মে আছে একই প্রতিবেশি তুমি, তুমি খাচ্ছ, তোমার প্রতিবেশী যদি না খেতে পায় তাহলে তোমার খাওয়াটা নিষিদ্ধ, তোমার খাওয়াটা হারাম, এই প্রভিসন আছে।

[6-45—6-55 P.M.]

এখানে বলছে, তুমি ৩/৪ বেলা খাচ্ছ অথচ তোমার পাশে একজন লোক না খেয়ে আছে সেখানে তোমার কর্তব্য হচ্ছে তুমি না খেয়ে তাকে খাওয়াও এবং তাতেই তোমার খাওয়া হবে। আমার মনে হয় আপনারা বোধহয় এই বিলের ভেতর কেউ যাননি। বিলের মধ্যে আর একটা জিনিস যা রয়েছে জানি না তার কি হবে। মনসুর সাহেব এখানে আছেন বলে তাঁকে বলছি—যে কেসগুলো ফাইল্ড হয়েছে ১২৫-এ ২৩ তারিখে তার নাইনটি ফাইভ

পারসেন্ট কেস—এ মেনটেনেন্স অর্ডার হয়। কিন্তু তারপর অ্যাপিল হয়, মোশন হয় এবং এই করতে করতে দেখা যায় ৬/৭ বছর চলে গেল এবং মেয়েরা কিছু পেলনা। আমি জিজ্ঞেস করছি রিয়ালাইজেশন অব মেনটেনেন্স আজ পর্যন্ত কয়টা হয়েছে বলুন তো? অনেক সময় দেখা যায় স্বামী এবং স্ত্রী দুজনেই ডেসটিটিউট এবং ওয়াইফ ইজ আনেবেল টু মেনটেন হারসেল্ফ। হাসব্যান্ড যদি এবেল বডিড হয় তাহলে হি ক্যান মেনটেন। কিন্তু মনে করুন হাসব্যান্ড ডেসটিটিউট, তার আর একটা আছে এবং সে সেটা মেনটেন করতে পারে না। এক্ষেত্রে জেলে যায়, কিন্তু পেমেন্ট হয় না। এই আইনে বিধান আছে ৩০দিনের মধ্যে ফয়সালা করতে হবে, ৩০ দিনের মধ্যে দিতে হবে। ডাউরি মানির জন্য সিভিল কোর্টে যেতে হয়, কিন্তু এক্ষেত্রে যেতে হয় না কারণ সেখানে বলা আছে "দেনমোহর"। কিন্তু এর পর কারা দেবে? যদি দেখা যায় সি ইজ আনেবেল টু মেনটেন তখন যারা সেই প্রোপার্টি ইনহারিট করবে তারা দেবে এবং তারা যদি না পারে তাহলে বলে দেওয়া হয়েছে ওয়াকফ বোর্ড ওঁরা এই পারসেন্ট অফ সামথিং লাইক দ্যাট পায় এইসব দেবার জন্য। কিন্তু ওয়াকফ বোর্ডও যদি না পারে তাহলে গভর্নমেন্ট দেবে। এরকম তো অনেক সময় হয় কেন্দ্রীয় সরকার রাজ্য সরকারকে টাকা দিয়ে সাহায্য করে। আমার কাছে "সারাত আবা" "সুরাত তালাক" সব কিছুই আছে, সময় থাকলে আমি আরও বিস্তারিতভাবে দেখাতে পারতাম। এরপর আসুন সংবিধানের কথায়। আমাদের সংবিধানের আর্টিকেল ১৪, ২৬, ২৭, ২৮-এ বলা হয়েছে, Right to freedom of religion "freedom of conscience and free profession, practice and propagation of religion — subject to public order morality and health and to the other provisions of this part, all persons and equally entitled to freedom of conscience and the right freely to profess, practise and propagate religion. আমি আমার ধর্ম প্রচার করতে পারি একথা আমাদের সংবিধানে রয়েছে। ধর্ম প্রচার করব অথচ ধর্মের বাণী মানব না হোয়াট ইজ দিস? আমি মনে করি দিস উইল গো এগেনস্ট দি কন্সটিটিউসন। তারপর আর্টিকেল ২৫-এ রয়েছে, Nothing in this article shall affect the operation of any existing law or prevent the state from making any law(a) regulating or restricting any economic, financial, political or other secular activity while may be associating with religious practice providing for social welfare. তারপর আর্টিকেল ২৫ এবং ২৬-এ বলা হয়েছে, ফ্রিডম টু ম্যানেজ রিলিজিয়াস অ্যাফেয়ার্স। আই হ্যাভ গট ফ্রিডম, এভরিবডি হ্যাজ গট ফ্রিডম। ভারতবর্ষের সবচেয়ে বড় ঐতিহ্য হচ্ছে এখানে মানুষকে যে রাইট দেওয়া হয়েছে, মুসলিমদের যে রাইট দেওয়া হয়েছে সেটা আর কোথাও নেই। এমন কি পাকিস্তান বা বাংলাদেশেও নেই যদিও তারা মুসলিম রাষ্ট্র। এখানে বলা হয়েছে ফ্রিডম টু ম্যানের রিলিজিয়াস অ্যাফেয়ার্স সাবজেক্ট টু পাবলিক অর্ডার মর্যালিটি অ্যান্ড হেলথ এভরি রিলিজিয়াস অ্যান্ড চ্যারিটেবেল পার্পাসেস। আমাদের সংবিধান ধর্ম সম্বন্ধে শিক্ষা দেবার অধিকার দিয়েছে। to manage its own affairs in motion of religion. রিলিজিয়ানের ব্যাপারে ব্যবস্থা গ্রহণ করতে পারেন to own and acquire movable and immovable property. সুতরাং অধিকার দেওয়া আছে। ২৬, ২৭ অ্যান্ড ২৯-এ বলা হয়েছে Any Section of the citizens residing in the territory of India or any part thereof having a distinct language, script or culture of its own

shall have the right to conserve the some. আমাদের সংবিধানে ব্যবস্থা আছে বলেই ধর্মীয় কথা আলোচনা করেছি, সেটা নয়, এজিনিস কোরাণ শরিফ থেকে আরম্ভ করে হিন্দু বা অন্য ধর্মীয়দের এটা মানতে হবে। আপনারা মার্কসিস্ট—আপনারা না পুরুষ, না মেয়েছেলে—আপনারা হলেন হিজড়ে। আজকে আপনারা যে এটা নিয়ে এসেছেন এটা সম্পূর্ণ রাজনৈতিক উদ্দেশ্য প্রণোদিত বলে বেশ বোঝা যাচ্ছে। তাই আমি এই মোশনের বিরোধিতা করছি।

**Mr. Speaker :** Mr. Sattar, I just want to know one or two clarifications. The Islamic law which is know as 'pickers' has got two parts - one is civil jurisprudence and the other is criminal jurisprudence. As we know the 'Shariyat', in its criminal jurisprudence there are certain laws where, if you are caught for stealing your hands are to be cut off. If you are caught adulterating your death will be caused by stone throwing. If you kill anybody you will be—headed. So, I have got an inquiry. If you commit murder, then after Friday prayer you will be tried by the Kaji and you will be headed—publicly. This is the 'Shariyat' relating to criminal jurisprudence applicable to muslims. That criminal jurisprudence was removed during the British Rule when the criminal procedure Code and the Indian penal code were made uniform and introduced in the country for all the citizens of the country irrespective of caste, creed and class. Do you want to say that this 'Shariyat' applicable to muslims and that criminal enforceable to the Muslims is applicable to others?

**শ্রী আব্দুস সাত্তার ঃ** আমাদের আলোচনার বিষয় হচ্ছে এই যে আইনটা এসেছে—সেই আইনের বিরুদ্ধে মোশনটা এনেছে। অন্য ব্যাপার যেটা বলছেন, সেটা বৃটিশ রুলের আমলে হয়েছে এবং এমন কি স্বাধীন হবার পরও এটা চলেছে।

**Mr. Speaker :** What is applicable to criminal jurisprudence it is not also in Bombay law Shariyat has been amended to that extent.

**শ্রী আব্দুস সাত্তার ঃ** যেটা বলছেন তাতে বলছি যে সেই বৃটিশ আমল চলে গিয়েছে। It is under the provision so far as maintanance is concerned. বৃটিশ চলে যাবার পরও সেটা কনটিনিউ থাক আন্ডার দি মুসলিম? কোরাণে আছে চুরি করলে হাত কাটতে হয়, হত্যা করলে ফাঁসি নিতে হয়।

**মিঃ স্পিকার ঃ** ফাঁসি দেওয়া যায় না, গলা কাটতে হয়। According to Islamic laws the murderer deheaed by sword after the Friday prayers.

**শ্রী আব্দুস সাত্তার ঃ** এখানে হিন্দু মুসলিম প্রশ্ন নয়, আমার প্রশ্ন হচ্ছে এই যে বিধান আছে চুরি করলে হাত কাটতে হয়, তাহলে হাত কাটছে না কেন?

**মিঃ স্পিকার ঃ** এর মডিফিকেশনের দরকার আছে কি?

**শ্রী আব্দুস সাত্তার ঃ** এটা বিভাগের প্রশ্ন—আপনি যদি অ্যালাউ করেন আমি অনেক উদাহরণ দিতে পারি।

[6-55—7-05 P.M.]

আমি হাজিজ থেকে কয়েকটি উদাহরণ দিতে পারি। এমন কি ইমাম হাসান যখন খালিফা হলেন আলির মৃত্যুর পরে, তখন তার স্ত্রী এসে বললেন যে, তাকে মোবারকবাদ জানান। হাসান তখন ভাবলেন বোধ হয় আমার পিতা মারা গেছেন বলেই এরা মোবারক জানাতে এসেছে। তখন এর মানে একটা ভুল ধারণা হল যে, মোবারক বলে বোধ হয় আমাকে ঠাট্টা করছেন। তখন তিনি বললেন এখান থেকে তুমি চলে যাও, অর্থাৎ তোমাকে তালাক দিলাম।

**মিঃ স্পিকার ঃ** আমার প্রশ্নের উত্তর কিন্তু হল না। ঠিক আছে ছেড়ে দিন। এখন শ্রীমতী অপরাজিতা গোপ্পীকে তার বক্তব্য রাখার জন্য অনুরোধ করছি।

**শ্রীমতী অপরাজিতা গোপ্পী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ওখানে যে বিলটি আনা হয়েছে এবং তার পরিপ্রেক্ষিতে এখানে যে প্রস্তাব উত্থাপন করা হয়েছে এটি একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ প্রস্তাব। মাননীয় বিরোধীদলের নেতা এবং তাদের বক্তার বক্তব্য আমি শুনলাম। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি তাদের ঐ বক্তব্যের বিরোধীতা করে বলছি, আজকে পার্লামেন্টে যে বিলটি উত্থাপিত হতে যাচ্ছে তাতে ভারতবর্ষের নারী সমাজ, বেশির ভাগই নারী সমাজ তার বিরোধিতা করছেন। আমরা মনে করি আজকে যেখানে বিশ্ব এগিয়ে চলেছে সেখানে এই ধরনের বিল স্বাধীনতার ৩৮ বছর পরেও কিভাবে লোকসভায় আসতে পারে তা দেখে সত্যিই আমরা বিস্মিত হচ্ছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে বিশ্বের সামনে আমি মনে করি ভারতের মাথা নিচু হয়ে যাচ্ছে। কারণ বিশ্বকবি রবীন্দ্রনাথ ঠাকুর পৃথিবীর সামনে ভারতবর্ষের মানুষের মর্যাদাকে এগিয়ে নিয়ে গিয়েছিলেন এবং তিনি নারী মুক্তির ব্যাপারে অগ্রণী ভূমিকা গ্রহণ করেছিলেন। তাঁর ১২৫ তম জন্ম বার্ষিকীতে পার্লামেন্টে যে বিলটি উত্থাপন করা হয়েছে, আমি মনে করি ১৯৮৬ সালের এই ৫ই মে তারিখটি কলঙ্কজনক হিসাবে চিহ্নিত হয়ে থাকবে। কারণ, আমরা আজকে মধ্য যুগে ফিরে যেতে পারি না। সেদিন এই ভারতবর্ষে সতীদাহ প্রথা বিরাজমান ছিল। আমাদের মনিষী রামমোহন রায় সেদিন সতীদাহ প্রথার বিরুদ্ধে লড়াই করেছিলেন এবং তিনি একজন পুরুষ হয়েও এই জঘন্যতম সামাজিক অপরাধের বিরুদ্ধে আন্দোলন করে এই প্রথাকে রদ করার জন্য সচেষ্ট হয়েছিলেন। আমরা তাঁকে স্মরণ করি, শ্রদ্ধা জানাই এবং এই সতীদাহ প্রথা আমাদের ভারতবর্ষের বুক থেকে চিরতরে অপসারিত হয়েছে। আমি মাননীয় বিরোধী দলের সদস্যদের কাছে বলতে চাই যে এটা হিন্দু, মুসলমানের প্রশ্ন নয় এবং আপনারা সেইভাবে এটাকে দেখবেন না। আজকে নারী সমাজের মধ্যে হিন্দু মুসলমান বলে যে দ্বিজাতি তত্বের রেখা টানা হচ্ছে, স্বাধীনতার ৩৮ বছর পরেও এটা অত্যন্ত ভয়ঙ্কর জিনিস। আমরা অতীত ইতিহাসের কথা জানি। আপনাদের অতীত ইতিহাসের এই কথাগুলি আজকে ভাবতে হবে যে, এই দ্বিজাতি তত্বের মধ্য দিয়ে ভারতবর্ষকে দ্বিখন্ডিত করা হয়েছিল। আজকে আবার কি আমরা সেই ভয়ঙ্কর দিকে চলে যাব? তাই আমরা মনে করি আজকের এই বিল ভারতবর্ষের পক্ষে অত্যন্ত গুরুত্বপূর্ণ এবং এই বিল যদি আজকে পাশ হয় তাহলে ভারতবর্ষের জাতীয় সংহতি, সাম্প্রদায়িক সম্প্রীতি, জাতীয়

ঐক্য বিনষ্ট হবে এবং এ সবই আজকে বিনষ্ট করার মুখে। আজকে যেভাবে বিচ্ছিন্ন করা হচ্ছে তাতে তাদের সামনের দরজা বন্ধ করে দেওয়া হচ্ছে, এটা অত্যন্ত অন্যায় হচ্ছে। ভারতবর্ষকে সেকুলার স্টেট, ধর্ম নিরপেক্ষ রাষ্ট্র বলে ঘোষণা করা হয়েছিল। আমার মনে হয় আজকে এই ধর্ম নিরপেক্ষতার মুখোশ খুলে পড়ছে এই বিলের মধ্যে দিয়ে। কিছু কিছু ধর্মান্ধ মানুষের কথা শুনে আজকে এই বিল আনা হয়েছে, সমস্ত মানুষের কথা শোনা হয়নি। একটি গণতান্ত্রিক রাষ্ট্র প্রত্যেকটি মানুষের অধিকার আছে এই সম্পর্কে আলোচনা করবার। কিন্তু সবার আলোচনা কি শোনা হয়েছে, সবার কথা কি শোনা হয়েছে? তাই আমি মনে করি এই বিলটির বিরোধিতা করা উচিত এবং এই কথা বলে বিলের বিরোধিতা করছি। একটি কথা সেদিন কংগ্রেসের প্রবীণতম নেতা রেজাউল করিম মহিলা কনফারেন্সে দাঁড়িয়ে বলেছিলেন, শরিয়তের জন্য মানুষ, না মানুষের জন্য শরিয়ত? তাঁর এই কথা আজকে আমাদের বার বার করে মনে পড়ছে। আইন ধর্ম, মানুষের জন্য। আজকে আমরা আবার সেই মধ্য যুগে ফিরে যেতে পারি না, এগিয়ে যেতে চাই। এই এগিয়ে যাবার ক্ষেত্রে হিন্দু, মুসলমান মহিলা বলে ধর্মনিরপেক্ষ রাষ্ট্রে কোনও প্রভেদ থাকতে পারে বলে আমরা বিশ্বাস করি না। এই বিলের বিরোধিতা করছি।

**Dr. Zainal Abedin :** Sir, I beg to move my amendments.

1. In para 1, for the words "alarm and serious concern that the Central Government having surrendered to the fundamentalists and abscurantist forces" the words that the Union Government has deemed it expedient and" be Substituted.

2. Para 2 be omitted.

3. Para 3 be omitted.

4. Para 4 be omitted.

5. Para 5 be omitted.

6. In para 6, line 4, for the words "is surrendering to such forces" the words" is rightly considering the necessity of such appropriate legislation amongst other necessary and comprehensive measures" be substituted.

7. In para 7, line 2, for words "to withdraw the Bill" the words "to exact and enforce such legislation as the Union Government may deem just and necessary" be substituted.

মাননীয় অধ্যক্ষ মহোদয়, আজকে শ্রী দেবপ্রসাদ সরকার, শ্রীমতী অপরাজিতা গোপ্পী, শ্রী শীশ মহম্মদ, শ্রী কামাখ্যাচরণ ঘোষ, এবং শ্রী স্বদেশরঞ্জন মাজী, মাননীয় সদস্যগণ যে মোশন এনেছেন আন্ডার রুল ১৮৫, আমি এই মোশনকে প্রথমত বলতে চাই, It is hostile to the spirit of the constitution. স্যার, আপনি জানেন এরা আজকে যে দল রিপ্রেজেন্ট করে স্বাধীনতা সংগ্রামে এদের কোনও অংশ ছিল না। ব্যক্তির অংশ ছিল, কিন্তু

দল হিসাবে এদের কোনও স্বাধীনতা সংগ্রামে অংশ ছিল না। স্বাধীনতা সংগ্রাম কংগ্রেস করেছে। স্বাধীন দেশে এর রূপ কি হবে এই কথা আমরা বলেছি। আমরা বলেছি এর রূপ হবে, স্বাধীন সার্বভৌম এবং ধর্ম নিরপেক্ষ রাষ্ট্র, ফাস্ট। স্যার, মাননীয় বিরোধী দলের নেতা যে প্রভিসনগুলি বললেন ২৫ অন ওয়ার্ডস এইগুলি ছিল কনস্টিটিউশনে। Constitution adopted in 1950, 20th January. Even then it become necessary for 42nd amendment of the preamble of the constitution. আর একটু স্পেসিফাই করার জন্য। কারণ, Even then confidence of certain section of the citizens. দৃঢ় হয়নি। There were happenings in the country. যেটা নাড়া দিয়েছিল in the minds of the minorities and certain religion section, linguistic section, economically weaker section. যার জন্য প্রিঅ্যাম্বেল সংশোধন করতে হল, ৪২ তম অ্যামেন্ডমেন্ট করতে হল, বলা হয় যেটা আগে ছিল না। কনস্টিটিউশনের প্রিঅ্যাম্বেল সংশোধন করতে হচ্ছে এই বলে We, the people of India, having solemmly resolved to constitute India into a Secular Democratic Republic and to secure all its citizens. সোশ্যালিস্ট এবং সেকুলার কথা ছিল না। কেন এটা আনতে হল? Just to give confidence in the minds of the minority. আজকে সব কনটেক্সট বদল হল না, কিন্তু Just to reassure the Muslims that they are saved in the eyes of law they are saved. এই গ্যারান্টি দেবার জন্য সংবিধানের প্রিঅ্যাম্বেল সংশোধন করা হয়, যেটাকে এক সময় আজকের এই মোশনের উদ্যোক্তারা নিন্দা করেছিল।

[7-05—7-15 P.M.]

কিন্তু জনতা সরকার এসেও এই প্রিঅ্যাম্বেলকে বাদ দিতে পারেনি। It is number one. সুতরাং আমি বলি The motion is hostile to the spirit of the constitution. তাসত্ত্বেও আই শুড সে দিস, আমি আইনজ্ঞ নই, আপনি বিশিষ্ট আইনজ্ঞ, আপনি বলুন, whether it is unconstitutional. তারপরে নাম্বার ২ হচ্ছে, স্যার it is normally ill conceived. what right these gentlemen have to hit the religions sentiment of the other. স্যার, সৈয়দ আমীর আলি প্রিভি কাউন্সিল পর্যন্ত গিয়েছিলেন। স্পিরিট অব দি কনস্টিটিউশন কি বলছে? প্রথম কথা Heaven is under the feet of the mother. আমি সাত্তার সাহেবের মতো অত বলতে পারব না। আমি প্রথম কথা বলছি, Status of women in Islam.

**মিঃ স্পিকার :** কেন আপনি কি আরবী পড়েন নি?

**ডাঃ জয়নাল আবেদিন :** পড়েছি। তবে ওনার মতো অত ভাল বলতে পারব না। আপনি হয়ত কিছু পড়েছেন। I leave it to you and to your wisdom. Heaven is under the feet of the mother. আজকে কনসেপশনটা কি? pedestal of the women is highest, respect of the women is highest. আজকে যে আইনটাকে ওরা বাধা দিতে যাচ্ছে এই মোশন এনে, সেটা কোথায় বাধা দিতে চাচ্ছেন? It hits the spirit of the relegion and next, personality of the woman, prestige, honour and everything. তাকে হিট করতে যাচ্ছেন। আপনার কোনও লজিক আছে, আপনি বলুন

ইফ এ ওম্যান ইজ ডাইভোর্স তার কি কানেকশন থাকল হাসবেন্ডের সঙ্গে? She is dependant on his mercy. There is no relation. If there is no relation. তাহলে অবলিগেশন থাকে কি করে? আই আস্ক ইওর লজিক কি রিলেশন আছে, That just individual in the highest society of humanity. কী দাবি আছে? স্বামীর কাছে তার যে মূল্য, অন্যের কাছেও সেই মূল্য, একই রিলেশন। বৃহত্তর হিউম্যান সমাজে ডাইভোর্সড হলে দেয়ার ইজ নো রিলেশন। সুতরাং It is a humility on the part of the woman to claim maintenance after divorce. তারপরে নেক্সট, স্যার, আজকে যে প্রস্তাব এরা এখানে এনেছেন, যে দাবি উঠেছে থ্রু-আউট দি এ্যান্ড, আপনার কাছে জানতে চাচ্ছি, কারণ ফান্ডামেন্টাল কথাটা এখানে আছে। Sir may I ask you let the moves of the resolution explain and define what does they mean by fundamental. আমি যদি ফান্ডামেন্টাল না মানি হাউ ক্যান আই অবলাইজ দি আদার আসপেক্ট? আজকে এই ফান্ডামেন্টাল থাকবে না? Fundamentalist is a different thing. It is a hostile of the day. কিন্তু ফান্ডামেন্টাল থাকবে, রিলিজিয়ান মানব না, এই জিনিস হতে পারে না। আমি স্বাগত জানাই রাজীব গান্ধীকে। I welcome from this house, from the floor of this house that the young leader has come forword with legislation for the protection of the humanity at large. স্যার, আপনি বলছেন শরিয়ত। ইওর আর্গুমেন্ট ইজ নট টেনেবল। আমরা জানি দেয়ার আর সার্টেন কান্ট্রিজ যেমন Criminal aspects of the shariat is being performed at Soudi Arabia. We are not going to interfere them why there is no obligation? সৌদি আরবে চুরি করলে হাত কাটা যায়। সৌদি আরবে চুরি করলে যদি হাত কাটা যায় তাহলে এখানে কেন হবে না? আজকে Sponsor of the resolution there are stalwarts there in the U.N.O. human charte. কাজেই দিস ইউনিভার্সিটি ইজ লো। ডাইভার্সিটির মধ্যেই তো ইউনিটি। সে জন্য স্যার, আই অপোজ দিস মোশন। আমি আপনার কাছে বিনীত ভাবে নিবেদন করব, মাই ফার্স্ট রিকোয়েস্ট হচ্ছে, এটা তারা উইথড্র করে নেবেন। Let them come forward, these gentlemen and the lady who have brought forward this motion. আমি ১ টু ৭ অ্যামেন্ডমেন্ড দিয়েছি, সেটা আমি মুভ করছি। এবং আজকে ভারতের সমৃদ্ধির, ভারতের একাত্মতার স্বার্থে ফিসিপেরাস টেনডেন্সির বিরুদ্ধে আজকে যে বোল্ড ডিভিসন নিয়েছেন ইয়ং প্রাইম মিনিস্টার Let it he welcome from all corners and let not West Bengal be far behind the national bar and it is not only unconstitutional and it is morally ill conceived also আমি সেই জন্য অনুরোধ করব, দোষাদোষীর কথা নয়, আপনারা ভুল বুঝেছেন, মানুষই তো ভুল বোঝে you correct your motion and come to the main stream of national line. You withdraw your motion and support the legislation. Thank you.

**Mr. Speaker :** Dr. Abedin, can you explain to me what is the Sariat?

**Dr. Zainal Abedin :** Sir, the Sariyat-which is obligatory to us - is prescribed by the God and its prophet.

**Mr. Speaker :** Dr. Abedin, what is the Sariat comprised of ?

**Dr. Zainal Abedin :** It is the life of Motallab the pre—scriptions for human lives and human societies, enactments prescribed by the God through the prophet. This is the Sariat.

**Mr. Speaker :** Sariat is the holy Koran. The holy Koran, the Hadiz are the sayings of the holy prophet, and after the holy prophet died, the Fatoaaz of the Ullema from time to time the Fatoah which has been derived by the Ullemas through different process of Egma, Rai or whatever it is. These are the processes of coming into the Fatoah. These three parts comprise of the Sariat. Now can you tell me, if anywhere in the koran and in the Hadiz, there is any injunction on the father and the brother to maitain a divorced daughter or a sister ? In the koran and in the Hadiz, these two items are first.

**Dr. Zainal Abedin :** Sir, during his speech, our learned Leader of the Opposition has discussed the matter and he has cited this.

**Mr. Speaker :** Dr. Abedin, I have got very little knowledge, very limited knowledge on this thing. My knowledge is very limited. My learning is very small compared to my learned friend Shri Abdus Sattar and other people. As far as I have understood the koran and Hadiz, nowhere there are such injunctions for that. For the first time, in Fatoa Alam Giri - in the Fatoa - it came Karoba, Horoba and Mozafir. The duty of a Muslim to his relatives, to the poor and to the travellers - that came for the first time in the Fatoa Alam Giri and it is nowhere provided in the Koran or in the Hadiz. So, I would request you to go through it once again, and sometimes when you get it I will also learn something from you. You come to my chamber and show it to me.

[7-15—7-25 P.M.]

**শ্রী শীশ মহম্মদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আমাদের এই হাউসে যে প্রস্তাবটি নিয়ে আসা হয়েছে সেটির প্রতি আমি পূর্ণ সমর্থন জানিয়ে আপনার মাধ্যমে কয়েকটি কথা বলতে চাই। একটু আগে বিরোধী দলের লিডার জনাব সাত্তার সাহেব তাঁর বক্তব্য রাখলেন। তাকে আমি খুব শ্রদ্ধা করি। তিনি আমার অগ্রজ, তাঁর প্রতি শ্রদ্ধা রেখেই আমি কয়েকটি কথা বলছি। সাত্তার সাহেব তাঁর বক্তব্য রাখতে গিয়ে প্রথমেই উল্লেখ করেছেন যে, আমাদের ইসলামের মধ্যে (১) রোজা, (২) নমাজ, (৩) কলেমা, (৪) হজ এবং (৫) জাকাত বলে যে পাঁচটি বিষয় আছে সেগুলি অবশ্যই পালন করতে হবে। কিন্তু আমরা জানি হজ এবং জাকাতের ক্ষেত্রে সে রকম কোনও বাইন্ডিং নেই। পয়সা যদি থাকে তবেই তা পালন করা যেতে পারে। তবে রোজা, নমাজ এবং কলেমা অবশ্যই পালন করতে হবে। "লাই-লাহা-ইল্লালাহ মহাম্মাদুর রসুলুল্লাহ," অর্থাৎ আল্লাহ ছাড়া অন্য কেহ উপাস্য নয়; হজরত মহম্মদ তার প্রেরীত পুরুষ। অতএব তাঁর প্রতি আমি অগাধ বিশ্বাস রেখে, পূর্ণ আস্থা রেখে,

কোরানের ওপর পূর্ণ আস্থা রেখে এবং মহান শরিয়তের ওপর পূর্ণ আস্থা রেখে আপনার মাধ্যমে এই হাউসে কয়েকটি কথা বলছি। এখানে পর্দা সম্বন্ধে কথা উঠেছে এবং বলা হচ্ছে, শরিয়তে পর্দা সম্বন্ধে বলা হয়েছে যে, মেয়েদের পর্দার মধ্যে রাখতে হবে। তাহলে আমি কি এটা ধরে নেব যে, আমার এলাকায় যখন আগুন লেগেছিল তখন তো কোঠা ঘরেও আগুন লেগেছিল, অতএব কোঠা ঘরের মধ্যে যে সমস্ত মুসলমান মহিলারা ছিলেন তাঁদের যাতে কেউ না দেখতে পায় তার জন্য তাঁদের ঘরের মধ্যেই আটকে রেখে ঘরে তালা মেরে দেওয়া উচিত ছিল? শরিয়ত কি এই কথা বলছে ? এটা শরিয়ত কি না আমি জানি না। মেয়েদের কি ঘরের মধ্যে রেখে পুড়িয়ে মেরে ফেলতে হবে? মাননীয় অধ্যক্ষ মহাশয়, কোরান শরিফ আল্লাহর বাণী। শ্রী আব্দুস সাত্তার জানেন না কিছু। সাত্তার সাহেব বলছেন—জানেন না কিছু। উনি এখানে উকিল বলে যে তত্ত্বের কথা বললেন সে সম্বন্ধে আমি ওঁকে বলি, উনি তো ল'ইয়ার মানুষ, ওঁকে যদি হাইকোর্টে ৫০ টাকা দেওয়া হয় তাহলেই হাইকোর্টে উনি উল্টা কথা বলবেন, এটা অস্বীকার করার কোনও উপায় নেই। কাজেই উনি যখন বক্তৃতা রেখেছিলেন আমি তখন চুপ করে শুনেছিলাম, এখন উনি একটু চুপ করে শুনুন। আমি জানি হজরত মহম্মদ সম্বন্ধে কোনও আলোচনা বা সমালোচনা করা যায় না, কিন্তু হজরত মহম্মদের পর থেকে প্রত্যেক মানুষের সম্বন্ধেই আলোচনা বা সমালোচনা করা যায়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, হজরত মহম্মদের মৃত্যুর পরে সমস্ত হাদিশ লেখা হয়েছে, এটা কি কেউ অস্বীকার করতে পারেন? কাজেই খোদা বলছেন—এলেম নাও, সেহের কর, ভ্রমণ কর, দরকার হলে চিন দেশ পর্যন্ত যাও। সুতরাং নবী সাহেব থেকে বিভিন্ন মুখের মধ্যে দিয়ে হাজিজরা যা বলে গেছেন, পরবর্তী কালে তা লিখিত হয়েছে। অবশ্য অনেক ক্ষেত্রেই অনেক ভুল লেখালিখি হয়েছে। এ সব কথা সাত্তার সাহেব বললেন না। কেন বললেন না? কেন ইলেমা এবং কেরামের দল ভারতবর্ষে এক হতে পারছেন না? কারও হাত এখানে, কারও হাত ওখানে। কেন এই সমস্যার সমাধান হচ্ছে না? দু'হাত আলাদা করে দেওয়া হয়েছে মাননীয় অধ্যক্ষ মহাশয়, মুর্শিদাবাদে গিয়ে দেখুন, সেখানে হ্যাফ প্যান্ট পড়ে নামাজ পড়ে। আবু হানিফাসাহেব যে হাদিশ লিখে গিয়েছেন আজকে তারই উল্টোপাল্টা করছেন। আরবীক কারও দখলে থাকতে পারে কিন্তু আমরা নেই। আজকে সাত্তার সাহেব বলেছেন তিনিও মুসলমান এবং হবিবুল্লাহ্ সাহেব মুসলমান, কিন্তু আসলে মুসলমান নন—এটা তিনি বলেছেন। কিন্তু কথা হচ্ছে, মুসলমানের ব্যাখ্যা যদি এই হয়—ইয়া-আইয়োহাল্লাজী না আমানাদ খোলু ফিসিসল মে কাফফা" অর্থাৎ হে মুসলমান তোমরা মরিও না। যদি মর তবে পুরাপুরি মুসলমান হয়ে মর। এটা যদি বিশ্লেষণ করে দেখা যায় তাহলে দেখা যাবে কেউই মুসলমান নয়। তাহলে মুসলমান বলতে গেলে সাড়ে ৭ গজ জামা পরলে মুসলমান হওয়া যায় না। ফুলপ্যান্ট পরেও নামাজ পড়া যায়। আজকে রাজীব গান্ধী আমাদের মুসলমান সমাজকে বিভ্রান্ত করছে। রাজীব গান্ধীর পিতা ফিরোজ গান্ধীকে আমাদের সমস্ত আলম সমাজ ও মৌলবীরা ধরে নিয়েছিলেন মুসলমান। সেইজন্য রাজীব গান্ধীও মুসলমানের ছেলে। সেইজন্য রাজীব গান্ধী মুসলমান সমাজকে বিভ্রান্ত করে, স্লো-পয়েজন করে ১০০ বছর পিছিয়ে নিয়ে যাচ্ছে, মুসলমান সমাজকে ধ্বংসের দিকে নিয়ে যাচ্ছে। আকবর যেমন এককালে করেছিলেন, তেমনি আজকে রাজীব গান্ধী আমাদেরকে সেই রকম করছে। কিন্তু আমাদের আলম সমাজ সঠিক ব্যাখ্যার দিকে না গিয়ে আজকে এইসব কথা বলছেন। আমার বক্তব্য হচ্ছে, মুসলমানদেরও চুরি করলে হাত কাটা হয়, চোখ

তুলে ফেলা হয়। যাইহোক, আমার আর সময় নেই। আমি এই রেজোলিউশনকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী মহঃ আব্দুল বারি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই ৫ মিনিটে আমার বক্তব্য কি বলব? যাইহোক, আমার মনে হচ্ছে, আমরা ১৪০০ বছর পিছনে বা মধ্যযুগে চলে গেছি। আইন-কানুন যা আছে, ধর্মীয় বিধান যদি ঠিক থাকে—তাই যদি হয় তাহলে সাত্তার সাহেব জবাব দিন, যদি ধর্মীয় বিধান ঠিক থাকে তাহলে আমরা কি ল্যান্ড রিফরমস আইন করতে পারি? সুতরাং ১৪০০ বছর আগে হজরত মহম্মদ মানুষের শান্তির জন্য যা করেছিলেন—আমি মনে করি হ্যাঁ, সেই ১৪০০ বছর আগে সারা পৃথিবীর বুকে মেয়েদের জন্য, মেয়েদের মর্যাদা এবং অধিকার রক্ষা করার জন্য যে বিধান তিনি করেছিলেন সেই বিধানে ১৪০০ বছর আগে সারা পৃথিবীর বুকে সামন্তবাদীর কোনও জায়গা ছিল না। কিন্তু আজকে আপনি এই বিচার তো করলেন না? আমাদের দেশের মৌলবাদী, মৌলবী সাহেবরাও তো করলেন না? শাহবান ৭৫ বছরের মহিলা, ৪৩ বছর ধরে স্বামীর সঙ্গে ঘর করলেন, ধনাঢ্য মুসলমান ব্যারিস্টার ৭৩ বা ৭৫ বছর বয়সের ছেঁড়া কাঁথার মতন তাকে ছুড়ে ফেলে দিলেন—বলুন সাত্তার সাহেব ধর্মীয় বিধানে আছে? তালাক দেবার পর ইদ্দত বোঝানোর পর পর্যন্ত তাকে মেইনটেনান্স দিতে হয়, তারও কারণ হচ্ছে, ইদ্দত প্রদানের সাড়ে ৩ মাস পর্যন্ত মুসলমান মেয়েদের বিধান আছে যে তারা আর একটি বিয়ে করতে পারে। শাহবানুর বয়স ৭৩ বা ৭৫ বছর। নারীত্বের অমূল্য সম্পদ থেকে যিনি বঞ্চিতা তিনি আজকে কোনও জায়গায় যাবেন? কোন রাস্তায় যাবেন?

[7-25—7-35 P.M.]

তারই জন্য আজকে তিনি হাইকোর্ট সুপ্রীম কোর্টে গিয়েছিলেন। ১২৫, ১২৭ ধারার বিধান আপনি বললেন ১৯৭৩ সালে, হ্যাঁ, ১৯৭৩ সালেই এই বিধান তৈরি হয়েছে। তার আগে আমাদের দেশেরই মুসলমান জাজ, কেরালার জাজ সাহেব, মাদ্রাজের জাজ সাহেব জীবনের অভিজ্ঞতার মধ্যে দিয়ে দেখেছিলেন ঐ ৪৮৮ ধারায় আমাদের দেশের মুসলিম মেয়েরা এইভাবে পরিত্যক্ত হয়ে কোনও রকমে আশ্রয় পাচ্ছে না, তার ৫০ ভাগ মেয়েরা রাস্তায় ভিক্ষা করে। আজও তারা ঐ বোরখা পরে—আপনারা যারা মৌলবাদী মুসলমান ইসলাম ধর্মের বড় বড় মানুষ—তাঁরা দেখেছেন? ঐ মেয়েরা তারা এই সমস্ত বোরখা পরে ঐ অসিদ্ধ, নিষিদ্ধ জায়গায় গিয়ে দেহ বিক্রি করে ঐ তালাকপ্রাপ্ত মেয়েরা এবং এইভাবেই তারা জীবন যাপন করে তাদের জন্য ১২৫, ১২৭ ধারা নেই। বললেন না, সাত্তার সাহেব, বলুন কোরাণ শরিফের বিধানে আছে মেনটেনেন্স দেওয়া ৩ মাস যে ধর্ম থেকে একটি পরিত্যক্ত মেয়েকে ৬ মাসের বিধান দেওয়ার কথা বললে কোরাণ বা হাদিস বিরোধী হয়? কোথায় সেটা লেখা আছে? সাত্তার সাহেব বলুন এখানে ধর্মীয় বিষয় নিয়ে ডিবেট করার দরকার নেই। তার আগেই আপনি বলে দিয়েছেন বারি সাহেব, হবিবুল্লাহ সাহেব, হাসিম সাহেব এঁরা মুসলমান নন। মুসলমানের এক মাত্র ধ্বজাধারী আপনারা আমরা তা জানি। মুসলমানের নীতিই যদি ফলো করেন তাহলে চ্যারিটি বিগিন্স অ্যাট হোম, বাড়িতে গিয়ে একবার ভেবে দেখুন তো ভাইটাকে কোনও জায়গায় নিয়ে গেছেন? কার কথা বলবেন? সুতরাং আপনারা জানেন সবাই এখানের প্রশ্ন ওখানে নয়। ভারতবর্ষ গণতান্ত্রিক দেশ,

ধর্মনিরপেক্ষতা থাকবে কি না বলুন তো? আপনাদের বিবেকের কাছে আমি জিজ্ঞাসা করি। আমার দেশের একটি মেয়ে তার নাম আরতি, আমার দেশের একটি মেয়ে তার নাম দুর্গা, আমার দেশের একটি মেয়ে তার নাম সন্ধ্যা। বায়োলজিক্যাল দিক থেকে আমার আর একটি বোন যার নাম আবিদা, যার নাম রহিমা, যার নাম সুলতানা এরা যদি পরিত্যক্ত হয় তাহলে তারা কোর্টে আশ্রয় নিতে পারবে না, আইনের আশ্রয় নিতে পারবে না। কোনও দেশে আছে বলুন, কোনও গণতান্ত্রিক দেশে এটা আছে? বলুন। আজকে কোনও কোনও মৌলবী সাহেবের কাছে যদি প্রশ্ন করি টিউনিসিয়াতে যে আইন আছে কেউ একটির বেশি বিয়ে করতে পারবে না, মিশরে যখন আইন আছে কেউ একটির বেশি বিয়ে করতে পারবে না। মিশরের শিক্ষামন্ত্রী আপনাদের মন্ত্রী যিনি পদত্যাগ করেছিলেন তাঁর কাছে ফোন করে জিজ্ঞাসা করেছিলেন ও ভাই আরিফ তুমি পদত্যাগ করেছ? তাঁকে ঐ ব্যাপারটা বলতে শুনে আরিফ বলেছিলেন আমাদের দেশে এই ঘটনা ঘটছে? মিশরের শিক্ষামন্ত্রী সেদিন তাই খুবই দুঃখ করে বলেছিলেন, খুবই অনুযোগের সঙ্গে বলেছিলেন হায় হায় ভারতবর্ষের মুসলমান মেয়েরা ৩ ৩ বার তালাক দেওয়ার মধ্যে তাদের জীবনটাকে শেষ করে দেয়, এই নীতি এখন আছে? বলুন তো আপনারা সে যুগ থেকে এদেশের মেয়েদের টেনে তুলেছেন কি না? বলুন। আজকে প্রশ্নটা এখানে, আজকে রাজীব গান্ধী বলছেন যে দেশটাকে একবিংশ শতাব্দীতে টেনে নিয়ে যাবেন। অটোমেশনের যুগে দেশকে একটা গরুরগাড়ির পিছনে কমপিউটার জুড়ে দিয়ে চলে যাবে। মর্ডানাইজেশন করবে, তা নয়—মধ্যযুগের দিকে দেশকে নিয়ে যাচ্ছে। তাই ঐ দিল্লির বিশ্ববিদ্যালয়ের লেকচারার জয়া হোসেন সঠিকভাবেই কথা বলেছেন। By introducing this Bill Rajiv Gandhi has forfeited the right to speak on behalf of modern India. He is the prisoner of market place politics. এই কথাটা বলেছেন। এটা হচ্ছে আজকে সবচেয়ে বড় কথা। সংকীর্ণ রাজনীতি করার জন্য, ভোট করার জন্য, ভারতবর্ষের গণতন্ত্রকে, ধর্মনিরপেক্ষতাকে, ভারতবর্ষের প্রগতিকে, ভারতবর্ষের এতদিনের সমস্ত কিছু জলাঞ্জলি দিয়ে সংকীর্ণ রাজনীতির দিকে নিয়ে যাচ্ছে। সাত্তার সাহেব বলেছেন যে রাজনৈতিক উদ্দেশ্য প্রণোদিত। রাজনৈতিক উদ্দেশ্য প্রণোদিত ভাবেই দেশটাকে আবার ছিন্ন বিচ্ছিন্ন করে দেবার যে প্রক্রিয়া চলছে তাকে আরও মদত দেওয়ার জন্য রাজীব গান্ধী এই বিল নিয়ে এসেছেন। তাই এ সম্পর্কে আজকে এখানে যে মোশন আনা হয়েছে সেই মোশনকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সৈয়দ আবুল মনসুর হবিবুল্লাহ্ঃ** মাননীয় স্পিকার সাহেব, আমাকে আজকের এই আলোচনায় অংশ গ্রহণ করতে দিয়েছেন বলে ধন্যবাদ জানাচ্ছি। আমি প্রথমে দুটি কথা তুলব। একটি কথা হল—সাত্তার সাহেব বলেছেন যে, আমাদের পক্ষের সদস্যরা বিশেষ করে যাঁরা মুসলিম তাঁরা ধর্ম কি জানেন না। আমি মনে করি, এই প্রশ্নটা সম্পূর্ণ অবাস্তব। আমি জানতাম না যে, মৌলানা হজরত রাজীব গান্ধী শরিয়ত অভিজ্ঞ, কিংবা অশোক সেন মহাশয় নিজের নাম পাল্টে আবুল কালাম সেন হয়েছেন। তাঁরা শরিয়ত বিশেষজ্ঞ হয়ে যদি বিলটা আনতে পেরে থাকেন, সেক্ষেত্রে আমরা আউট অফ ফিল্ড হলাম কি করে বুঝতে পারলাম না। কাজেই সাত্তার সাহেবের এই মন্তব্যটা সম্পূর্ণ অপ্রাসঙ্গিক। সেখানে যাঁরা বিলটা আলোচনা করছেন তাঁরা কেউ দাবি করছেন না যে সবাই শরিয়ৎ বিশেষজ্ঞ। এখানেও সেই দাবি কেউ করছেন না। কাজেই সাত্তার সাহেব এদিক থেকে যে আক্রমণ করছেন তার কোনও অর্থ হয়

না। আমরা যে বিষয়টা নিয়ে এখানে আলোচনা করছি এবং ওখানে যাঁরা বিলটা এনেছেন—উভয়েই তাঁদের সীমিত জ্ঞানের মধ্যে যতটুকু বুঝেছেন তার উপর ভিত্তি করেই মোশন বা বিল এনেছেন। কিন্তু বিরোধী দলনেতা বলে গেছেন যে, এটা আমাদের একটা পলিটিক্যাল স্টান্ট। অবশ্য এটা বলে তিনি খুব ভাল কাজই করেছেন, কারণ আমরা মাত্র একটা রেজলিউশন এনেছি, কিন্তু রাজনৈতিক স্টান্ট ওঁরাই ঐ বিলের মধ্যে দিয়ে ভারতবর্ষের রাজনীতিতে এনেছেন। এই চমকের কারণটা কি? ইতিহাস দেখলে সবাই বুঝতে পারবেন যে, ১৯৭৩ সালে ১২৫ ধারা এসেছিল, সেই সময় গুঞ্জন কিছু উঠেছিল। তারপর ১৯৭৪ সালে আইনটা পাশ হয়। আজকে তার ১২ বছর পর এই আলোচনা কেন এবং সেই আলোচনার পর এই নতুন বিলটাই বা এলো কেন? আমরা বুঝতে পারছি, এর মধ্যে রাজনৈতিক চাল রয়েছে। কারণ সাহাবানুর রায় বের হবার পর প্রথম যে ডিবেট হয় পার্লামেন্টে—সেটা যদি দেখেন, দেখবেন যে কংগ্রেসের কিছু কিছু সদস্য সুপ্রীম কোর্টের সাহাবানুর রায়কে আক্রমণ করেছিলেন কিন্তু কংগ্রেস পক্ষ থেকে তার বিরোধিতা করা হয়নি, কারণ তারপরই ছিল নির্বাচন। পরে কিষাণগঞ্জে সাহাবুদ্দিন সাহেবের জয়লাভের পর অফিসিয়াল রিডিং থেকে তাঁরা বুঝলেন যে, মুসলিম মৌলবাদীদের সঙ্গে হাত না মেলালে মুসলিম ভোট ব্যাঙ্ক চলে যাবে। এখানে আমাদের প্রস্তাবটাকে রাজনৈতিকতা বলছেন, কিন্তু আজকে তাঁদের ঐ বিলের রাজনৈতিকতা সেখান থেকেই এসেছে। একদিকে, কাগজে দেখছি, হিন্দু মৌলবাদীদের চাপে রামের জন্মভূমির দরজা খোলার ব্যবস্থা করেছেন, অন্যদিকে সেকুলার ডেমোক্র্যাসির কথা যা বলে থাকেন—সেটাকে ক্ষুন্ন করে মুসলিম মৌলবাদীদের সঙ্গে হাত মিলিয়ে সংকীর্ণ স্বার্থে ঐ বিল নিয়ে এসেছেন। সেখানে মুসলিম লীগ ওটাকে সমর্থন করেছে, কারণ তাঁরা নর্দার্ণ রিজনে কোনও সীট পাচ্ছেন না। তাঁরা ভেবেছেন, এইভাবে মোরাদাবাদ, আলিগড়, বিজনুর, উত্তরপ্রদেশ, বিহার, মধ্যপ্রদেশে কিছু সীট ভোটের সময় কিনবেন। ওঁরা তাই মনে করেছেন যে, বিলটাকে সাপোর্ট জানাবেন। তা যদি নাও পারেন, তাহলেও কংগ্রেসের সঙ্গে মুসলিম মৌলবাদীরা হাত মিলিয়ে কেরলে যেভাবে রাজত্ব চালাচ্ছেন—সেইভাবে ২০-৩০ টা সীট কংগ্রেসের সঙ্গে হাত মিলিয়ে যাতে এখানেও আসতে পারে, সেই রাজনৈতিকতা থেকেও এই বিলটা এসেছে।

[7-35—7-45 P.M.]

আমি বিলের বিরোধিতা করছি এই জন্য যে ডাঃ আবেদিন যদি দেখাতে পারতেন—উনি সংবিধানের কথা বলেছেন, সেকুলারিজম করেছেন—১২৫ ধারা সংবিধান বিরোধী, সেকুলারিজম বিরোধী তাহলে তাঁর কথা মেনে নিতে পারতাম। ১২৫ ধারা কেউ বলতে পারবে না যে এটা সেকুলারিজমের বিরুদ্ধে কিংবা ধর্ম নিরপেক্ষতার বিরুদ্ধে কিংবা ডেমোক্রেসির বিরুদ্ধে। এটা যে সংবিধান বিরোধী তাতো কেউ বলেন নি আজ পর্যন্ত। সুতরাং এই ব্যাপারে বিতর্ক এখানে ওঠে না। কিন্তু আজকে যখন আপনি বলেছেন তখন আমি এই কথা বলতে চাই—আমাদের স্পিকার মহাশয় পয়েন্টেডলি জিজ্ঞাসা করেছেন—এত দিন তো আমাদের বোঝানো হয়েছিল এই তিন মাস ইদ্দতের পিরিয়ডের পরে আর খোরপোস কোনও কিছু পাওয়া নয়। এই যে ২৪১ ধারার ব্যাখ্যা আজকে ওনারা দিলেন এটা তো আগে আসেনি। বেগম নুরজাহান যখন এটা নিয়ে এসেছিলেন তখন আপনাদের জাজ বলেছিলেন—তাঁর যে কটা তর্জমা এখানে রিলাই করেছে সমস্ত তর্জমাগুলি দেয় আপনাদের মুসলিম পারসোনাল

বোর্ডের তরফ থেকে। তার একটা তর্জমা আমি এখানে পড়ে দিচ্ছি। আপনারা তো অনেকগুলি বললেন, আমি শুধু একটা আল্লামা ইউসুপ আলির তর্জমা দিচ্ছি। সাত্তার সাহেব এখানে থেকে অনেকগুলি কোট করেছেন আমি সেই জন্য এটা সাত্তার সাহেবের জন্য পড়ছি এটা স্যার, আপনার জন্য রাখছি। সেখানে বলা আছে For divorced women maintenance should be provided on a resonable scale. This is a duty of the retual. এই কথা বলেছেন। আপনারা তো আল্লামা ইউসুপ আলির তর্জমা শুনলেন, এবার আমি আপনাদের শুনিয়ে দিচ্ছি বাংলা তর্জমাগুলি। দিল্লির ইসলামিক অ্যাকাডেমি বলেছেন Likewise the divorced woman should also be give in something accordance with the known fair standard. This is an obligation upon the God Fearing people. আমাদের বাংলা তর্জমাগুলিতে কি বলা হয়েছে? বাংলা তর্জমা আমি বলে দিচ্ছি। হর প্রকাশনীর বাংলা তর্জমা তাতে বলা হয়েছে "তালাকপ্রাপ্ত নারী উত্তম রূপে ভরণপোষণ পাবে সাবধানীদের জন্য ইহা অবশ্য কর্তব্য"। ইসলামিক ফাউনডেশন, বাংলা দেশের আলকোরাম মজিদ করিম ২৪১ ধারায় বলা হয়েছে তালাকপ্রাপ্ত নারীদের প্রথামত ভরণপোষণ করা—ভরণপোষণ প্রসঙ্গে এখানে বলা হয়েছে—মর্ত্তাকিদের কর্তব্য। এত আপনাদের কথা। এর আগে উনি বলেছেন —হ্যাঁ, এই ব্যাপারে বিতর্ক আছে। কেউ মাতায় ব্যাপারে বলেছেন, বিরুদ্ধে বলেছেন, এটা এককালীন হয়। কোনও কোনও জায়গায় এই রকম ভাবে ব্যবহার হয়েছে এবং অন্যমতটাও দেওয়া আছে। কেউ এমন নয় যে অন্যমতটা দেয়নি। কিন্তু আজকে বিতর্ক সীমাবদ্ধ কারণ এটা গ্রহণ করে নেওয়া হয়েছে এবং হয়েই তো তফাৎটা। সুপ্রীম কোর্ট বলেছে এবং এর থেকেই এই বিল এসেছে। বুঝতে পারছি যে ১২৫ ধারা ইসলামের শরিয়ত বিরোধ নয়। ওঁরা বলেছেন, স্বামীদের বলেছেন মুর্তাকিন শব্দের অর্থ ধর্মভীরু, ন্যায়নিষ্ঠ এবং সত্যনিষ্ঠ। ওঁরা বলেছেন যে না, স্বামী ইনক্লুড নয়, অতএব স্বামী বাদ যাবে। আর আসবে কারা? বাবা, ভাই এবং নিয়ার রিলেশনস, এরা আসবে। অতএব তর্কটা অত্যন্ত সংকুচিত হয়ে গেছে, অত্যন্ত অল্প জায়গায় এসে দাঁড়িয়েছে। বিলে আপনাদের তাই বলেছে। আপনারা এই কথা বলতে পারবেন না যে তিন মাসের ইদ্দতের বেশি আর খোসপোস দেওয়া আমাদের উপযুক্ত নয়। এই কথা আর বলেন নি। বলেন নি কারণ ২৪১ ধারা আপনাদের সামনে ফেলে দিয়েছেন। সুপ্রীম কোর্টে এটা নুরজাহান ফেলে দিয়েছেন যিনি উপস্থিত ছিলেন এই মামলায়, যিনি পক্ষপাতী হয়ে দাঁড়িয়ে ছিলেন এই মামলায়। ফলে তো এই প্রশ্ন উঠেছে। তখন আপনারা স্বীকার করতে বাধ্য হয়েছেন। মৌলবাদীরা যে না, ইসলাম খালি তিন মাসের ইদ্দত দেয় না, আরও কিছু দেয়। মাতায় শব্দের ব্যাখ্যা বিভিন্ন জায়গায় বিভিন্ন ভাবে দেওয়া হয়েছে তার মধ্যে উনি একটা ব্যাখ্যা দিয়েছেন। কিন্তু তাতে আপনি সুনির্দিষ্ট নন। আপনারা যে বিল এনেছেন সেই বিলে তো মাতায় শব্দের অর্থ লেখা হয় নি যে এককালীন দান। সুতরাং এই কথা আপনার তোলার অধিকার নেই, অন্য লোক তুলতে পারেন। যাই হোক তবুও আপনাদের ব্যাখ্যা করতে শুনলাম। আপনারা যদি দেখেন মৌলানা আজাদের তর্জমা তাহলে বুঝতে পারবেন। আমি সেটা একটু পড়ে দিচ্ছি। মৌলানা সাহেব বলেছেন অর এয়াদ রাখেখা জিন আঁওরাতো কো তালাক দিই গায়ই হ্যায়, খোরপোস চাহিয়ে যে উনহে মুনাসিফ পর ফায়দা পৌঁছানো কো লিয়ে ইয়া পৌঁছায় যায়ে ইনকে সা ফিস কদর উসনে মালুম সলুখ ওই সাহি কিয়া জাহি। মৌলানা আজাদের তর্জমা, তার সঙ্গে যত সুন্দর

ব্যবহার করা যায় করা হয়েছে। যাইহোক এখানে এই তর্জমা ব্যাখ্যা অপ্রাসঙ্গিক হয়ে পড়েছে। কারণ আজকে একটা বিল এনে আপনারা বলেছেন যে ভরণপোষণের অধিকারের পার্থক্য কোথায়, যেখানে সুপ্রীম কোর্ট বলেছে ১২৫ ধারায় যে অধিকার দিয়েছি সেটা শরিয়তের খেলাপ নয়। শরিয়তের মধ্যে তালাকপ্রাপ্ত নারীকে মুক্তাকিনদের জন্য দর্শনিষ্ঠদের জন্য তাকে তার ভরণপোষণ দেওয়া কর্তব্য। এইটা ইসলামের মধ্যে আছে, তফাৎ হচ্ছে ব্যাখ্যার। তিনি এখানে বলেছেন বাপু ভাই নিয়ার রিলেশন শেষ পর্যন্ত ওয়াকফ বোর্ড, সেটা আপনি জাস্টিফাই করুন।

**Mr. Speaker :** I think that the time on this motion will expire at 7.45 p.m. So, with the leave of the House I extend the time half an hour.

**(Pause)**

The time is extended for half an hour.

**শ্রী সৈয়দ আবুল মনসুর হবিবুল্লাহ:** এখানে ধর্মের ব্যাখ্যার প্রয়োজন ছিল না, সেটা সম্পূর্ণ অপ্রাসঙ্গিক। আমি এখন বিলের ধারাগুলির মধ্যে আসছি। বিলের প্রথমে দেখুন উনি বলেছেন মোহর, ইদ্দত এবং দান এই ৩টি ইসলামে কোথাও জাস্টিসিয়েবল হিসাবে রাখা হয়নি। এই বিলের সম্বন্ধে বলছি এই বিলটি কোনও সংবিধান বিরোধী, কেন শরিয়ত বিরোধী সেটা আমি সংক্ষেপে বলব। সংবিধানে বিরোধী কারণ সংবিধান রাইট দেয়নি তালেমারের, তাহলে তার রিসিপ্স অ্যান্ড কাস্টমস্ বলতে হত—এটাই মূল পার্থক্য। ১২৫ ধারায় এই একই কারণে মুসলমান নারীকে আইনের আওতায় নিয়ে যাচ্ছেন। ধারার এটাই ডিসক্রিমিনিটারি নয়। রিসিনেবল ডিসক্রিমিনেটারি করা হচ্ছে এটা দেখতে হবে। মিপ্স অ্যান্ড অবজেকক্টসে তা লেখা নেই। এটা সম্পূর্ণ অসত্য। সুপ্রীম কোর্টের ১২৫ নং ধারায় বলেনি যে মুসলিম শরিয়তের বিরোধী বরং উল্টে বলেছে ওই ১২৫ ধারাটি আমি পড়ে দিচ্ছি যে ওটি শরিয়ত বিধানের বিরোধী নয়। সেকথা ছেড়ে দিলেও ইদ্দতের টাকা কিংবা দেন মোহরের টাকা জাস্টিসিয়েবল ছিল না। বিচারকের কোনও অধিকার ছিল না এটা ফেলে দেওয়ার বা বিচার করার যে স্বামীর ক্ষমতা আছে কি না। সাত্তার সাহেব একজন উকিল, স্পিকার সাহেব আপনিও একজন উকিল। এটা হচ্ছে স্যাটিসফেকশন অফ দি ম্যাজিস্ট্রেট তার এবিলিটি আছে কি না পে করার ক্ষমতা আছে কি না এটা ইসলামে কোথাও বলা নেই। একবার যখন দেন মোহর অঙ্গীকার করে তোমাকে দিতে হবে, ইদ্দতের পিরিয়ডে তোমার ক্ষমতা আছে কিনা তা বিচার প্রসঙ্গের উপর অধিকার রাখে না। বিচারকের অধিকার নেই সেখানে বিচার করার শরিয়ত অনুযায়ী। যা কিছু দান করেছ চুরানিশাতে লেখা আছে তা কোনওদিন তুমি ফেরত নিতে পারবে না। তুমি কি অন্যায় জুলুম করে তা নেবে। একথা বলা আছে চুরানিশাতে তা তুমি তালাক দাও আর না দাও। এই ৩টির উপরে বিচারকের কোনও অধিকার ছিল না। দিস ইজ অ্যাবসলিউট অর্থাৎ এখানে বিচারকের কোনও ক্ষমতা নেই। বিচারকের স্যাটিসফেকশনের উপর অনেক কিছু নির্ভর করে। বিচারকের স্যাটিসফেকশনের উপর অ্যাবিলিটি অফ দি হাজব্যান্ড টু পে এই জিনিসটা অনেকটা নির্ভর করে। সাত্তার সাহেব আপনি জানেন এবং স্পিকার সাহেব আপনিও জানেন যে একজন পুরুষ যখন উঠে বলবে

যে আমি অপারক তখন তাকে পার বোঝানো তত কঠিন বিশেষ, করে যদি সে সরকারি কর্মচারী না হন বা আধা সরকারি প্রতিষ্ঠানে না থাকেন কিংবা ইনকাম ট্যাক্স পেয়েবেল কিছু না থাকে তাহলে বলবার কোনও ক্ষমতা থাকবে না।

[7-45—7-55 P.M.]

সেইজন্য আমি বলছি এই বিধান, প্রতিটি বিধান এখানে যা জাস্টিসিয়েবল করা হয়েছে ম্যাজিস্ট্রেটে তা সাটিসফেকশন হয়েছে। সাত্তার সাহেব এবং আমি একজন উকিল, উকিল হিসাবে আমাদের লক্ষ্য মুনাফালোটা। এক একটি স্তরে-হয়ত প্রথমে স্বামী গেল, তখন যদি প্রমাণ হয় স্বামীর ক্ষমতা নেই বা ক্ষমতা আছে সেটা যদি প্রমাণ না হয় তাহলে বাবা, ভাই রিলেশনে যা আছে ওর সম্পত্তি পেতে পারে, তবে সম্পত্তি কি থাকবে কি পাবে সেটা রাইট অফ ইনহেরিটেন্সে আছে বলতে পারেন। এখানে তাদের তার একখানি অংশ পাবে ভাই, কতটা বাবা বা ছেলে পাবে সেটা অংশ অনুযায়ী ঠিক হয়। ওর ভরণপোষণ-র টাকাটা কে দেবে তখনি একে একে উঠে বলবে আমি অপারক। তখন ইনঅ্যাবিলিটি টু পে প্রমাণ কর অ্যাবিলিটি টু পে প্রমাণ কর এটা কি চারটিখানি কথা? একটা মামলা থেকে ১৫টা মামলা উঠবে। প্রথমে একবার হাজব্যান্ড যাবে, তারপরে আসবে ওয়াকফ বোর্ড-তাকে বলা হল তুমি দেখ। খুবই আশ্চর্যের কথা যে আমি একটা স্টেট ওয়াকফ বোর্ডের মিনিস্টার কিন্তু আমাকে একটি আইনের কপিও পাঠাননি। আমি খবরের কাগজে প্রথমে যেদিন স্টেটমেন্ট দিয়েছিলাম, আপনারা সেটা দেখেছেন, সেখানে আমি বলেছিলাম আমার কাছে কোনও কপি দেওয়া হয়নি। আমি খবরের কাগজে যা দেখেছি তাতে বলছি এই আইন যদি হয় তাহলে সেটা সংবিধানে আর্টিকেলের ১৪-র বিরোধী হবে, তাকে মেক আপ করার চেষ্টা হচ্ছে যেটা খবরের কাগজে দেওয়া হয়েছে। সেই কথা যাক। এখন কথা হল যে এই আইনের ফলে প্রতিটি স্তরে যে মামলা আছে তার ফলে সেগুলি এসেছে ওয়াকফ বোর্ডে। আপনি বললেন ওয়াকফ বোর্ডের ক্ষমতা সাত্তার সাহেব জানেন না আমাদের ওয়েস্ট বেঙ্গল স্টেট বোর্ডের কি ক্ষমতা আছে? আজকে সরকার থেকে যেহেতু টাকার দর কমে গেছে, ইনফ্লেশন হয়েছে, সেইহেতু ওয়াকফ প্রপার্টির আয়ের সঙ্গে এর কোনও তুলনা নেই। আমাদেরকে দায়িত্ব নিতে হয়েছে ওয়াকফ বোর্ডের কর্মচারীদের মাইনে দিতে হবে বলে। কোথা থেকে তারা দেবেন—শুধু এটুকু বলে আমি ক্ষান্ত হব না, আমি বলব সেই প্রতিবিধানও আপনার এই বিধানকে ওয়াকফ নীতি এবং ওয়াকফ বোর্ডের যে 'ল' তার নীতি যেটা শরিয়ত বিধানের বিরোধী। কারণ ওয়াকফের প্রথম শর্ত হচ্ছে ওয়াকফের নির্দেশ, ওয়াকফের উইলে ওয়াকফ ডিজায়েরকে আপনাকে প্রথম রাখতে হবে। ওয়াকফ কি বলেছেন মসজিদের জন্য তারা বলেছেন, মাদ্রাসার জন্য বলেছেন ইত্যাদির ক্ষেত্রে আমাকে আগে সেটা পালন করতে হবে। কোথাও বলা হয়নি বিবিকে তালাক দিলে খোরপোস দিতে হবে। সাত্তার সাহেবের বিবিকে তালাক দিলে তার বৌ-কে খোরপোস দেবে ওয়াকফ বোর্ডে এই কথা কোথাও উল্লেখ নেই সাত্তার সাহেব—বা দলিলে পাবেন না। আপনারা জোর জুলুম করে ইসলামিক 'ল' এবং ফান্ডামেন্টাল ওয়াকফের যত আইন আছে তার জন্য কতটা পড়াশুনা করতে যে হয়েছিল এই ওয়াকফের বইটা করার জন্য— আপনার দারউল্লমুস্তাকীন—আজমগড় নিয়ে আমি ৮/১০ দিন ছিলাম সেখানে এটা পড়বার জন্য আল্লামাফিবলি ওয়াকফের উপর যত লেখা বই আছে সেইগুলি আমি পড়েছিলাম,

তার কিছু কিছু তর্জমা আমার বইতে দেওয়া আছে। আমি তো কোথাও সেখানে এই রকম বিধান পাইনি, আজকে সেটা দিচ্ছেন কেন? আপনি তো বলতে পারতেন সেই বলবার ক্ষমতা নেই। সাত্তার সাহেব ভারতবর্ষে ৫ হাজার টাকার উপর যত লোক ব্যাঙ্কে টাকা রাখে মুসলিম তারা যদি শুধু হারান, তাহলে সমস্ত শুধু আমি নিয়ে আসব বলতে পারবেন। আসুন আমি সেই অ্যামেন্ডমেন্ট গ্রহণ করব। সাত্তার সাহেব আপনি বলতে পারতেন ভারতবর্ষে যত মুসলিম বড়লোক ইনকাম ট্যাক্স দেন, সেই ইনকাম ট্যাক্সের শতকরা ৫০ ভাগ দিয়ে দেবেন এই ওয়াকফের ফান্ডের জন্য। আনুন আপনারা সেই অ্যামেন্ডমেন্ট আমি সমর্থন করব। এই সমস্ত শরিয়তের নামে আজকে ধর্মের নামে ভোট ক্যাচিংয়ের নামে এই বিধান আনা হয়েছে। এর এখন কোনও উদ্দেশ্য নেই এবং মুসলিম নারীকে মামলার মধ্যে ফেলে দিয়ে অধঃপতনে যাবার ব্যবস্থা করা হয়েছে। ১২৫ ধারায় ছিল খোরপোসের তার জন্য ঐ স্ট্যানডার্ড এনে দেবার জন্য ১২৫ ধারায় একটা নিরোধকমূলক, নিরোধকের উদ্দেশ্য ডেসটিটিউট, ভাগাবন্ড, প্রসটিটিউট-হতে পারবে না। তার জন্যই এই আইন করা হয়েছে, এতে ইসলামের কিছু হয় না। যে মহিলা-মুসলিম নারী অসহায় নারী-র খাবার ব্যবস্থা নেই, অথচ স্বামীর খাবার ব্যবস্থা আছে—সেই ক্ষেত্রে তাকে প্রোটেকশন দেবার জন্য এই আইন করা হয়েছে। সংবিধান নয় এটা। এই আইনে তাকে তালাক দেবার অধিকার মৌলানা রাজীব গান্ধীর নেই; সেই জন্য এই প্রস্তাব আমি সমর্থন করছি এবং আপনারাও সমর্থন করবেন, এই বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজ যে বিষয় বস্তুর উপর ১৮৫ যে মোশন এসেছে তাতে আশা করব ভারতবর্ষের মুসলমান নারী, মা বোনেদের প্রশ্ন জড়িত। সুতরাং এই রকম একটা বিষয় বস্তুর উপর আলোচনা লাইটলি করা উচিত নয়। আমি প্রত্যেক বক্তার বক্তব্য মন দিয়ে শুনবার এবং বুঝবার চেষ্টা করেছি। আমি প্রথমে বলতে চাই একবিংশ শতাব্দীর দ্বারপ্রান্তে দাঁড়িয়ে ৫০০ বছর পিছিয়ে গিয়ে মধ্যযুগীয় চিন্তায় রচিত যে বিল লোকসভায় পেশ করা হয়েছে—বিবাহ বিচ্ছিন্ন নারীর অধিকার রক্ষা বিল—তাকে বেদনার সঙ্গে বলতে হচ্ছে এটা শুধু দেশের কাছে নয়, সারা বিশ্বের কাছে ভারতের মাথা হেঁট করে দিয়েছে। মানব সভ্যতার এত বড় অবমাননা বিংশ শতাব্দীর দ্বারপ্রান্তে দাঁড়িয়ে হতে পারে না। এর বিরুদ্ধে প্রতিবাদ না হলে ইতিহাস আমাদের ক্ষমা করবে না। আজ শুধু প্রগতিশীল উদারনৈতিক মুসলিম সংগঠন নয় সমস্ত গণতান্ত্রিক শক্তি এমন কি যে শাসকদল যারা এই বিল উত্থাপন করছেন তাদের ভেতরেও এর বিরুদ্ধে প্রবল প্রতিবাদ হচ্ছে এবং প্রতিবাদ হবে বলে এই বিল পাশ করার জন্য দলের সদস্যদের উপর হুইপ আরওপ করতে হয়েছে। এর থেকে আর নগ্ন জ্বলন্ত প্রমাণ আর কি আছে। সাত্তার সাহেব কোরাণের বিভিন্ন বিধান দিয়ে বলার চেষ্টা করেছেন যে ধর্মের উপর আঘাত করা হচ্ছে। আবার যারা এই মোশন আনছেন বা সুপ্রীম কোর্টের রায় ইত্যাদিগুলি নাকি ধর্মের উপর আঘাত। আমি তাঁকে বলতে চাই ধর্ম এবং ধর্মীয় আচার সেটা কি এক জিনিস? যুগের প্রয়োজনে, সমাজের প্রয়োজনে, মানুষের প্রয়োজনে যুগে যুগে ধর্মীয় আচারের পরিবর্তন হয়েছে। সমাজ, সভ্যতার ইতিহাস এই সাক্ষ্য বহন করছে। আপনারা এটা কি অস্বীকার করতে পারেন?

[7-55—8-05 P.M.]

হিন্দু ধর্মে একদিন সতীদাহ প্রথা ছিল ধর্মীয় আচার, আজকে মানবিক সভ্যতার যুগে সেই আচারের পরিবর্তন হয়েছে। মুসলিম ধর্মের মধ্যেও এই জিনিস ছিল, আজ থেকে ৬০ বছর আগে ১৯২২ সালে তুরস্কের কামাল আতাতুর্কের নেতৃত্বে তুরস্ক গণতন্ত্রীকরণের যে আন্দোলন হয়েছিল সেই গণতন্ত্রের প্রয়োজনে সামাজিক প্রগতির প্রয়োজন তুরস্কের ধর্মীয় আচারের পরিবর্তন হয়েছিল কি? মুসলিম আইনে তার গণতান্ত্রিক সংস্কার, তার বিবাহ বিচ্ছেদের সংস্কার হয়েছিল কি? শুধু তা কেন আজকে জয়নাল আবেদিন সাহেব অস্বীকার করবেন কি বিশ্বের বিভিন্ন মুসলিম রাষ্ট্রে, নট টু স্পিক অব সেকুলার স্টেট, মুসলিম রাষ্ট্র, যে রাষ্ট্র মুসলিম ধর্মকে রাষ্ট্রের ধর্ম হিসাবে মেনে নিয়েছে সেই মুসলিম রাষ্ট্রে পর্যন্ত সমাজের প্রয়োজনে যুগের প্রয়োজনে ধর্মীয় আচারের পরিবর্তন হয়েছে? এমন কি মধ্য প্রাচ্যের বিভিন্ন দেশে একটা করে তুরস্ক থেকে শুরু করে জর্ডন, লেবানন, আপনার পাশে বাংলাদেশ, পাকিস্তানে এর পরিবর্তন হয়েছে। এমন কি ফান্ডামেন্টালিস্ট আয়াতুল্লা খোমেইনীর ইরানে পর্যন্ত সংস্কার হয়েছে। সেখানে জেনে রাখুন, আপনি খোঁজ নেবেন, স্বামীর সম্পত্তিতে স্ত্রীর অর্ধেক অধিকার এবং সেখানে স্ত্রীর বিনা অনুমতিতে ইচ্ছামত স্বামী তালাক দিতে পারে না। শুধু সেকুলার স্টেটের কথা নয়, মুসলিম প্রধান রাষ্ট্রে এই দৃষ্টান্ত আছে। উনি আমাকে প্রশ্ন করলেন যে মুভার অব দি মোশন হিসাবে বলুন ফান্ডামেন্টালিস্ট সনাতন পন্থী যারা ফান্ডামেন্টাল তাকেই মানে না, তাদের আবার বলার অধিকার কি আছে? আমি ওনার প্রশ্নের উত্তরে বলতে চাই ফান্ডামেন্টালিস্ট যারা সনাতন পন্থী তারা রক্ষণশীল, তারা সমাজের অগ্রগতি, বিকাশ, পরিবর্তনকে মানে না, তারা যুগের পরিবর্তনকে প্রগতির প্রয়োজনকে মানে না। তারা ফান্ডামেন্টালিস্ট তারা সনাতন পন্থী, তারা গোঁড়া রক্ষণশীল, তারা মানব সভ্যতার প্রয়োজনে সমাজের অগ্রগতিতে প্রগতিতে বাধা সৃষ্টি করে। আমরা গর্বের সঙ্গে বলি যে আমরা এই গোঁড়া রক্ষণশীলদের মূলত বিরোধী। মাননীয় অধ্যক্ষ মহাশয়, জয়নাল আবেদিন সাহেব আর একটা কথা বলেছেন সেকুলারিজমের কথা। আমি এখানে বলতে চাই সেকুলারিজম—ইট ইজ হোস্টাইল টু কন্সটিটিউশন অ্যান্ড সেকুলারিজম, তার উল্টো কথা আমি বলব আজকে এই যে বিল এটা সেকুলারিজমের যে কনসেপ্ট সেই সেকুলারিজমের কনসেপ্টকে পদদলিত করছে। এটা তো না জানার কথা নয়। জয়নাল আবেদিন সাহেব জেগে ঘুমিয়ে এই কথা বলছেন। কিন্তু মাননীয় অধ্যক্ষ মহাশয়, যেটা বড় কথা কেন এই রকম একটা বিল আজকে কেন্দ্রের কংগ্রেসি সরকার এত তড়িঘড়ি আনতে চাইছেন। সারা ভারতবর্ষে যেখানে এর বিরুদ্ধে বিরোধিতা দলের অভ্যন্তরে এর বিরোধিতা তা সত্ত্বেও কেন এত তৎপরতা। তার মধ্যে যে মোটিভ কাজ করছে সেটা রাজনৈতিক উদ্দেশ্য প্রণোদিত। তার মধ্যে দুটো উদ্দেশ্য কাজ করছে—একটা হচ্ছে প্র্যাগমেটিক, আর একটা হচ্ছে আল্টিমেট। ইমিডিয়েট হচ্ছে ভোট ক্যাচিং, ইট মাস্ট বি ভোট ক্যাচিং পলিটিক্স। আজকে মাইনরিটি কমিউনিটির উপর কংগ্রেসী রাজত্বে একের পর এক আক্রমণ নেমে এসেছে, মাইনরিটি কমিউনিটির আজ কংগ্রেসি রাজত্বে ক্ষুব্ধ, আজকে তাদের ব্ল্যাকমেল করা হচ্ছে, আজকে তাদের ভোট ক্যাচিং মেশিনারি হিসাবে ডিভাইস হিসাবে ব্যবহার করা হচ্ছে। আজকে জনগণকে তাদের দেবার কিছু নেই, জনগণের ব্যথা বেদনা দূর করবার তাদের ক্ষমতা নেই, তাই তারা আজকে ধর্মীয় জিগীর তুলে নানা দিক থেকে তাদের ভোট ব্যাঙ্ক হিসাবে কাজে লাগাবার চেষ্টা করছে।

মুসলমানরা ধর্মকে কাজে লাগাচ্ছে, হিন্দুরা ধর্মকে কাজে লাগাচ্ছে—যেকথা মনসুর সাহেব বললেন। আমাদের উদ্দেশ্য হচ্ছে ভারতবর্ষের ক্ষয়িষ্ণু সংকটগ্রস্ত পুঁজিবাদকে প্রতিহত করতে হবে। আজকে আমরা দেখছি মানুষের ঐক্যকে বিনষ্ট করবার জন্য সাম্প্রদায়িকতা এবং আঞ্চলিকতা মাথা চাড়া দিয়ে উঠেছে এবং তাকে ধর্মীয় অন্ধতার মধ্যে ফেলে দেওয়া হচ্ছে, সাম্প্রদায়িক সম্প্রীতি নষ্ট করা হচ্ছে। আমি মনে ,করি এই জিনিস গোটা দেশকে পিছিয়ে নিয়ে যাবে। মানব সভ্যতার স্বার্থে, মানবিকতার স্বার্থে আমি এই বিলের বিরোধিতা করছি। আমি মনে করি এর মাধ্যমে মুসলিম নারীদের অবমাননার দিকে ঠেলে দেওয়া হচ্ছে। একথা বলে এই বিলের উপর যে সমস্ত অ্যামেন্ডমেন্ট এসেছে তার বিরোধিতা করে বক্তব্য শেষ করছি।

**Mr. Speaker :** Mr. Sattar, our country was partitioned on the philosophy of two-nation theory. Have you gone through the history of partition ? The country was partitioned on two-nation theory. Are going back to that theory again ?

**Dr. Zainal Abedin :** Sir, we are opposing it.

**শ্রী আব্দুল সাত্তার ঃ** স্যার, প্রফেট যখন হিজরত করে মদিনায় গেলেন তখন কোয়েসরা মদিনা আক্রমণ করবে বলে ঠিক করল। তখন মহানবি মহম্মদ যারা মুসলমান হয়েছেন তাঁদের ডাকলেন এবং ওখানকার ইহুদি এবং খ্রিস্টানদেরও ডাকলেন এবং বললেন, আমি মুসলমান এবং তোমরা ইহুদি এবং খ্রিস্টান কিন্তু কোয়েসরা যদি মদিনা আক্রমণ করে তখন আমরা বিভিন্ন ধর্মের হলেও মনে রাখতে হবে সো ফার অ্যাস দি কানট্রি ইজ কনসার্নড্ উই আর ওয়ান নেশন। প্রফেট যে উক্তি করলেন তা থেকে আমরা এই শিক্ষাই পাই—আমরা সকলে বিভিন্ন ধর্মের লোক হলেও বিপদের দিনে উই আর ওয়ান নেশন।

**Mr. Speaker :** Mr. Sattar, our experience in our country is quite different. Country was partitioned on the philosophy of two-nation theory.

**Dr. Zainal Abedin :** Sir, you have raised a question. The Partition of the country was supported by the party to which you belong C.P.I so the C.P.I have helped the partition of the country.

**(Noise)**

The motion of Dr.Zainal Abedin that—

1. In para 1, for the words "alarm serious concern that the Central Government having surrendered to the fundamentalists and obscurantist forces" the words " that the Union Government has deemed it expedient and" be substituted.

2. Para 2 be omitted.

3. Para 3 be omitted.

4. Para 4 be omitted.

5. Para 5 be omitted.

6. In para 6, line 4, for the words "is surrendering to such forces" the words" is rightly considering the necessity of such appropriate legislation amongs other necessity and comprehensive measures" be substituted.

7. In para 7, line 2, for words "to withdraw the Bill" the words "to exact and enforce such legislation as the Union Government may deem just and necessary" be substituted. Was then put and a division taken with the following result.

**NOES**

Abdul Bari, Shri Md.
Abdul Quiyom Molla, Shri
Abdul Razzak Molla, Shri
Abdus Sobhan Gazi, Shri
Abul Hasnat Khan, Shri
Abul Mansur Habibulla, Shri Syed
Anisur Rahman Biswas, Shri
Atahar Rahaman, Shri
Bagdi, Shri Lakhan
Bagdi, Shri Natabar
Bondyopadhyay, Shri Balai
Banerjee, Shri Radhika Ranjan
Basu, Shri Debi Prosad
Bauri, Shri Gobinda
Bera, Shrimati Chhaya
Bera, Shri Pulin
Bhattacharya, Shri Lal Behari
Bhattacharyya, Shri Gopal Krishna
Biswas, Shri Hazari
Biswas, Shri Kumud Ranjan
Biswas, Shri Satish Chandra
Bora, Shri Badan
Chakraborty, Shri Ajit
Chakraborty, Shri Umapati
Chakraborty, Shri Deb Narayan

Chatterjee, Shri Dhirendra Nath
Chatterjee, Shrimati Nirupama
Chatterjee, Shri Tarun
Chattopadhyay, Shri, Sailendra Nath
Chattopadhyay, Shri Sadhan
Choudhury, Shri Gunadhar
Chowdhury, Shri Bikash
Chowdhury, Shri Sibendranarayan
Dakua, Shri Dinesh Chandra
Das, Shri Ananda Gopal
Daud Khan, Shri
De, Shri Bibhuti Bhusan
De, Shri Sunil
Doloi, Shri Siba Prasad
Ghosh, Shri Kamakhya Charan
Ghosh, Shri Malin
Goppi, Shrimati Aparajita
Goswami, Shri Subhas
Gupta, Shri Sitaram
Habib Mustafa, Shri
Hajra, Shri Sachindra Nath
Haldar, Shri Krishnadhan
Jana, Shri Haripada
Jana, Shri Manindra Nath
Kar, Shrimati Anju
Khan, Shri Sukhendu
Kisku, Shri Upendra
Koley, Shri Barindra Nath
Konar, Shrimati Maharani
Kujur, Shri Sushil
Kunar, Shri Himansu
Let, Shri Dhirendra
M. Ansar-Uddin, Shri
Mahata, Shri Kamala Kanta

Maity, Shri Hrishikesh
Majhi, Shri Dinabandhu
Majhi, Shri Raicharan
Majhi, Shri Sudhangshu Sekhar
Majhi, Shri Swadesh Ranjan
Majumdar, Shri Sunil Kumar
Malik, Shri Sreedhar
Mandal, Shri Prabhanjan Kumar
Mandal, Shri Rabindra Nath
Mandal, Shri Sukumar
Mandi, Shri Rampada
Mazumdar, Shri Dilip Kumar
Mir Abdus Sayeed, Shri
Mohanta, Shri Madhabendu
Molla, Shri Anadi
Mondal, Shri Kshiti Ranjan
Mondal, Shri Raj Kumar
Mondal, Shri Sudhansu Sekhar
Mukherjee, Shri Amritendu
Mukherjee, Shri Anil
Mukherjee, Shri Bhabani
Mukherjee, Shri Joykesh
Mukherjee, Shri Niranjan
Mukherjee, Shri Rabin
Munsi, Shri Mahammad Bacha
Murmu, Shri Maheswar
Murmu, Shri Sarkar
Murmu, Shri Sufal
Nath, Shri Monoranjan
Oraon, Shri Mohan Lal
Pal, Shri Bhupal Chandra
Pathak, Shri Patit Paban
Phodikar, Shri Prabhas Chandra
Pradhan, Shri Prasanta Kumar

Pramanik, Shri Sudhir
Purkait, Shri Prabodh
Raha, Shri Sudhan
Ray, Shri Achintya Krishna
Ray, Shri Birendra Narayan
Ray, Shri Dwijendra Nath
Roy, Shri Amalendra
Roy, Shri Banamali
Roy, Shri Hemanta kumar
Roy, Shri Pravas Chandra
Roy, Shri Sattik Kumar
Roy, Shri Umakanta
Roy, Barman, Shri Khitibhusan
Saren, Shri Ananta
Sarkar, Shri Debaprasad
Satpathy, Shri Abani Bhusan
Sayed Md. Masih, Shri
Sen, Shri Dhiren
Sen, Shri Sachin
Sen Gupta, Shri Prabir
Shish Mohammad, Shri
Singha Roy, Shri Jogendra Nath
Sinha, Dr. Haramohan
Soren, Shri Khara
Talukdar, Shri Pralay
Tudu, Shri Bikram

**AYES**

Abdus Sattar, Shri
Abedin, Dr. Zainal
Banerjee, Shri Ambica
Banerjee, Dr. Sushovan
Bapuli, Shri Satya Ranjan
Barman, Shri Dipendra
Basu, Dr. Hoimi

Bhunia, Dr. Manas
Bose, Dr. Sisir Kumar
Chandra, Shri Anup Kumar
Chaudhury, Dr. Kiran
Chowdhary, Shri Abdul Karim
Chowdhury, Shri Humayun
Ghosh, Shri Asok
Ghosh, Shri Prafulla Kanti
Goswami, Shri Arun Kumar
Humayun Rezza, Shri
Kazi Hafizur Rahman, Shri
Mahata, Shri Subhas Chandra
Maity, Shri Mukul Bikash
Mishra, Shri Abanti
Mishra, Shri Kashinath
Molla, Shri Fazle Azim
Moslehuddin Ahmed, Shri
Motahar, Hossain, Dr.
Mukhopadhyay, Shri Subrata
Nurul Islam Chowdhury, Shri
Poddar, Shri Deokinandan
Ray, Shri Naba kumar
Sadhukhan, Shri Tarapada
Sarkar, Shri Dhirendra Nath
Seth, Shri Bhupendra Nath
Shaikh Imajuddin, Shri
Trivedi, Shri Bankim

The Ayes being 34 and the Noes—120, the motion was lost.

[8-05—8-10 P.M.]

The motion of this Shri Debaprasad Sarkar that

Whereas this Assembly notes with alarm and serious concern that the central Government having surrendered to the fundamentalists and obscurantist forces has presented in the Lok Sabha the Muslim Women (Protection of Rights on Divorces) Bill, 1986.

Whereas this Bill while in fact takes away whatever minimum rights to seek maintenance from her ex-husband after divorce, claims to give protection to such classes of women in the name of religion.

Whereas Muslim and Islamic Countries all over the world are passing and or making progressive laws for the protection of Muslim women as against divorce and for maintenance from her ex-husband after divorce.

Whereas the Bill is not only contrary to human rights, it is humilating to Muslim women as a whole.

Whereas this Bill instead of unifying the Country and preserving Communal peace and harmony will cause a split between the peoples of different religion and act as a weapon to bolster the cause of the communalists, fundamentalists and obscurantists.

Whereas the entires country is passing through a critical phase of its history when fissiparous communal and separatist forces are active in various parts of the country the Central Government is surrendering to such forces.

In the circumstances, this Assembly urges upon the Government of India through the State Government to withdraw the Bill.

Was then put and a division taken with the following result.

**AYES**

Abdul Bari, Shri Md.

Abdul Quiyom Molla, Shri

Abdur Razzak Molla, Shri

Abdus Sobhan Gazi, Shri

Abul Hasnat Khan, Shri

Abul Mansur Habibulla, Shri Syed

Anisur Rahman Biswas, Shri

Atahar Rahman, Shri

Bagdi, Shri Lakhan

Bagdi, Shri Natabar

Bandyopadhyay, Shri Balai

Banerjee, Shri Radhika Ranjan

Basu, Shri Ajit

Basu, Shri Debi Prosad

Bouri, Shri Gobinda

Bera Shrimati Chhaya
Bera, Shri Pulin
Bhattacharya, Shri Lal Behari
Bhattacharyya, Shri Gopal Krishna
Biswas, Shri Hazari
Biswas, Shri Satish Chandra
Biswas, Shri Kumud Ranjan
Bora, Shri Badan
Chakrabarty, Shri Ajit
Chakraborty, Shri Umapati
Chakraborty, Shri Deb Narayan
Chatterjee, Shri Dhirendra Nath
Chatterjee, Shrimati Nirupama
Chatterjee, Shri Tarun
Chattopadhyay, Shri Sailendra Nath
Chattopadhyay, Shri Sadhan
Choudhury, Shri Gunadhar
Chowdhury, Shri Bikash
Chowdhury, Shri Sibendranarayan
Dakua, Shri Dinesh Chandra
Das, Shri Ananda Gopal
De, Shri Bibhuti Bhusan
De, Shri Sunil
Deb, Shri Saral
Doloi, Shri Siba Prasad
Ghosh, Shri Malin
Goppi, Shrimati Aparajita
Goswami, Shri Subhas
Gupta, Shri Sitaram
Habib Mustafa, Shri
Hajra, Shri Sachindra Nath
Haldar, Shri Krishnadhan
Jana, Shri Haripada
Jana, Shri Manindra Nath

Kar, Shrimati Anju
Khan, Shri Sukhendu
Kisku, Shri Upen
Koley, Shri Barindra Nath
Konar, Shrimati Maharani
Kujur, Shri Sushil
Kunar, Shri Himansu
Let, Shri Dhirendra
M. Ansar-Uddin, Shri
Mahata, Shri Kamala Kanta
Sarkar, Shri Debaprosad
Maity, Shri Gunadhar
Maity, Shri Hrishikesh
Majhi, Shri Dinabandhu
Majhi, Shri Raicharan
Majhi, Shri Sudhangshu Sekhar
Maji, Shri Swadesh Ranjan
Majumder, Shri Sunil Kumar
Malik, Shri Sreedhar
Mandal, Shri Prabhanjan Kumar
Mandal, Shri Rabindra Nath
Mandal, Shri Sukumar
Mandi, Shri Rampada
Mazumdar, Shri Dilip Kumar
Mir Abdus Sayeed, Shri
Mohanta, Shri Madhabendu
Molla, Shri Anadi
Mondal, Shri Kshiti Ranjan
Mondal, Shri Raj Kumar
Mondal, Shri Sudhansu Sekhar
Mukherjee, Shri Amritendu
Mukherjee, Shri Anil
Mukherjee, Shri Bhabani
Mukherjee, Shri Joykesh

Mukherjee, Shri Rabin
Ghosh, Shri Kamakhya Charan
Munsi, Shri Mahammad Bacha
Murmu, Shri Maheswar
Murmu, Shri Sarkar
Murmu, Shri Sufal
Nath, Shri Monoranjan
Oraon, Shri Mohan Lal
Pal, Shri Bijoy
Panda, Shri Bhupal Chandra
Pathak, Shri Patit Paban
Phodikar, Shri Prabhas Chandra
Pradhan, Shri Prasanta Kumar
O'Biren, Shri N.A.
Purkait, Shri Probodh
Raha, Shri Sudhan
Ray, Shri Achintya Krishna
Ray, Shri Birendra Narayan
Ray, Shri Dwijendra Nath
Ray, Shri Subhas Chandra
Roy, Shri Amalendra
Roy, Shri Banamali
Roy, Shri Hemanta Kumar
Roy, Shri Pravash Chandra
Roy, Shri Sattik Kumar
Roy, shri Umakanta
Roy Barman, Shri Khitibhusan
Saren, Shri Ananta
Satpathy, Shri Abani Bhusan
Sayed Md. Masih, Shri
Sen, Shri Dhirendra Nath
Sen, Shri Sachin
Sen Gupta, Shri Prabir
Shish Mohammad, S

Singha Roy, Shri Jogendra Nath

Sinha, Dr. Haramohan

Soren, Shri Khara

Talukdar, Shri Pralay

Tudu, Shri Bikram

**NOES**

Abdur Rauf Answari , Shri

Abdus Sattar, Shri

Abedin, Dr. Zainal

Banerjee, Shri Ambica

Bapuli, Shri Satya Ranjan

Barman, Shri Dipendra

Basu, Dr. Hoimi

Bhunia, Dr. Manas

Bose, Dr. Sisir Kumar

Chandra, Shri Anup Kumar

Chaudhury, Dr. Kiran

Chowdhary, Shri Abdul Karim

Chowdhury, Shri Humayun

Ghosh, Shri Asok

Ghosh, Shri Kamakhya Charan

Ghosh, Shri Prafulla Kanti

Goswami, Shri Arun Kumar

Humayun Reza, Shri

Kazi Hafizur Rahman, Shri

Mahata, Shri Subhas Chandra

Maity, Shri Mukul Bikash

Mishra, Shri Abanti

Mishra, Shri Kashinath

Molla, Shri Fazle Azim

Moslehuddin Ahmed, Shri

Motahar Hossain, Dr.

Mukhopadhyay, Shri Subrata

Nurul Islam Chowdhury, Shri

Poddar, Shri Deokinandan

Sadhukhan, Shri Tarapada

Sarkar, Shri Dhirendra Nath

Seth, Shri Bhupendra Nath

Shaikh Imajuddin, Shri

Trivedi, Shri Bankim

The Ayes being 119 and Noes 34, the motion was carried.

**Mr. Speaker :** Before adjourning the House I like to remind the Members that they will have to come at 8-30 A.M. tomorrow for taking a group photograph. The photograph will be taken at 9 A.M. tomorrow. It will take some time. So, they will come to the Assembly at 8-30 A.M. I invite all the Members and the press for the lunch at 1 P.M. tomorrow. The House will start at 10 A.M.

**Adjournment**

The House was then adjourned at 8-10 p.m. till 10 A.M. on Tuesday the 6th May, 1986 at the Assembly House, Calcutta.

**Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India**

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Tuesday, the 6th May, 1986 at 10.00 A.M.

**PRESENT**

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 13 Ministers, 15 Ministers of State and 207 Members.

[ 10-00 — 10-10 A.M. ]

## Unstarred Questions
## (to which written answers were laid on the Table)

### বীরভূমে পি ডব্লু ডি-এর অধীনে নিযুক্ত মেট ও মজদুরের সংখ্যা

৩৯৬। (অনুমোদিত প্রশ্ন নং ৭১।) **শ্রী ধীরেন্দ্রনাথ সেন:** পূর্ত বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বীরভূম জেলায় পূর্ত ও সড়ক বিভাগের অধীনে (১) মেট ও (২) মজদুর পদে নিযুক্ত ব্যক্তির সংখ্যা কত ;

(খ) উক্ত মেট ও মজদুরদের দ্বারা কি ধরনের কাজ করানো হয়ে থাকে ;

(গ) উহাদের বেতন বাবদ বার্ষিক কত টাকা ব্যয় হয় ; এবং

(ঘ) ১৯৮৪-৮৫ আর্থিক বৎসরের উহাদের বেতন বাবদ ব্যয়ের পরিমাণ কত?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী:**

(ক) (১) মেট ৫৩ জন এবং (২) মজদুর ৩৭৮ জন।

(খ) ফ্ল্যাঙ্ক ড্রেসিং, রাস্তার গর্ত মেরামতি ও অন্যান্য সড়ক মেরামতি ; ইলেকট্রিক্যাল মিস্ত্রীদের সাহায্য (ইলেকট্রিক্যাল মজদুরের ক্ষেত্রে)।

(গ) বার্ষিক ৩৫,০০,০০০ টাকা (প্রায়)।

(ঘ) ৩৪,০৭,৯৫৯ টাকা।

### বাঁকুড়া জেলার সামবান্দা (পশ্চিম) জুনিয়র গার্লস ও জুনিয়র বয়েজ হাইস্কুলকে মাধ্যমিক বিদ্যালয়ে উন্নীতকরণ

৩৯৭। (অনুমোদিত প্রশ্ন নং ৭৯।) **শ্রী কাশীনাথ মিশ্র:** শিক্ষা (মাধ্যমিক ও প্রাথমিক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বাঁকুড়া জেলার ১নং ব্লকের অধীনস্থ আঁচুড়ী অঞ্চলে সামবান্দা (পশ্চিম) জুনিয়র গার্লস ও জুনিয়র বয়েজ হাইস্কুল দুটিকে মাধ্যমিক বিদ্যালয়ে আজ পর্যন্ত উন্নীত

না করার কারণ কি ;

(খ) ঐ জেলার ১নং ব্লকের আঁচুড়ি গার্লস (জুনিয়র) স্কুলকে মাধ্যমিক বিদ্যালয়ে রূপান্তরিত না করার কারণ কি ;

(গ) বাঁকুড়া জেলার ১নং ব্লকের অধীনস্থ কেঞ্জাকুড়া অঞ্চলের মোলবনা বিবেকানন্দ স্মৃতি মন্দিরকে জুনিয়র বিদ্যালয়ের অনুমোদন আজ পর্যন্ত না দেওয়ার কারণ কি; এবং

(ঘ) উক্ত বিদ্যালয়টি বারো বৎসর যাবৎ বিনা অনুমোদনে পরিচালিত হচ্ছে কি না?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ও (খ) উক্ত স্কুলগুলিকে মাধ্যমিক বিদ্যালয়ে উন্নীতকরণের কোনও প্রস্তাব বা সুপারিশ সরকার পান নি।

(গ) উক্ত বিদ্যালয়টির অনুমোদনের কোনও প্রস্তাব সরকারের কাছে আসে নি।

(ঘ) এ সম্পর্কে সরকারের নিকট কোনও সংবাদ নেই।

**অবসর প্রাপ্ত সরকারি কর্মচারিদের ভাতা বৃদ্ধি**

*৩৯৮। (অনুমোদিত প্রশ্ন নং *১১৬।) **শ্রী কাশীনাথ মিশ্র ঃ** অর্থ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, অবসরপ্রাপ্ত সরকারি কর্মচারিদের ভাতা বৃদ্ধির কোনও সিদ্ধান্ত সরকার গ্রহণ করেছেন কি?

**অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

অবসরপ্রাপ্ত সরকারি কর্মচারিদের পেনসনের উপর ভাতা বৃদ্ধির সিদ্ধান্ত সরকার বহু পূর্বেই গ্রহণ করেছেন। সরকারি কর্মচারিদের মহার্ঘভাতা বৃদ্ধির সাথে সাথে অবসরপ্রাপ্ত সরকারি কর্মচারিদের পেনসনের উপর ভাতা বৃদ্ধি করা হয়ে থাকে।

**জেলা ও প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রগুলিতে বিদ্যুৎ সরবরাহ**

৩৯৯। (অনুমোদিত প্রশ্ন নং ২১৫।) **শ্রী বিশ্বনাথ চৌধুরি ঃ** বিদ্যুৎ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, জেলা ও প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রগুলিতে প্রয়োজনীয় বিদ্যুৎ সরবরাহের জন্য কোনও উদ্যোগ গ্রহণ করা হয়েছে কি?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

যে সকল জায়গায় বিদ্যুৎ সরবরাহ ব্যবস্থা আছে সেখানে সকল শ্রেণীর স্বাস্থ্যকেন্দ্রগুলির জন্য বিশেষ অগ্রাধিকারের ভিত্তিতে বিদ্যুৎ সরবরাহের ব্যবস্থা করা হয়।

**পাগলা কুকুর কামড়ালে তার জন্য প্রতিষেধক ওষুধের ব্যবস্থা**

৪০০। (অনুমোদিত প্রশ্ন নং ২১৯।) **শ্রী বিশ্বনাথ চৌধুরি ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, মানুষ বা পশুকে পাগলা কুকুর কামড়ালে

যে প্রতিষেধক ওষুধ ব্যবহার করা হয় সেই ওষুধ জেলা হাসপাতাল এবং প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রগুলো থেকে সরবরাহ ও প্রয়োগ করার নিশ্চিত ব্যবস্থা আছে কি?

**স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

মানুষকে পাগলা কুকুর কামড়ালে প্রয়োজন হলে অ্যান্টি-র‍্যাবিজ ভ্যাকসিন প্রয়োগ করা হয়। জেলা হাসপাতাল বা প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রগুলিতে তাদের চাহিদামতো ঐ ভ্যাকসিন সরবরাহ করা হয়। পশুর ক্ষেত্রে যে ওষুধ ব্যবহৃত হয় তা সরবরাহ করার দায়িত্ব স্বাস্থ্য বিভাগের নয়।

**পশ্চিমবঙ্গে বৈদ্যুতিক সরঞ্জাম চুরির ঘটনা**

৪০১। (অনুমোদিত প্রশ্ন নং ২৬১।) **শ্রী সুব্রত মুখার্জি ও শ্রী কাশীনাথ মিশ্র :** বিদ্যুৎ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে কতগুলি মৌজায় (১) খুঁটি (২) তার, (৩) ট্রান্সফরমার ও (৪) অন্যান্য যন্ত্রপাতি চুরি হয়েছে ;

(খ) উক্ত ঘটনাগুলির (১) কতগুলি ডাইরি হয়েছে ও (২) কতগুলি মামলা দায়ের করা হয়েছে ;

(গ) গত ১৯৮২ সাল হইতে ১৯৮৫ সালের ডিসেম্বর মাস পর্যন্ত কি কি দ্রব্যাদি পুনরুদ্ধার করা হয়েছে ; এবং

(ঘ) বাঁকুড়া ১নং ও ২ নং ব্লকের মৌজাগুলি বিশেষত মারকানালী অঞ্চলের মৌজাগুলি বিকনা অঞ্চলে মুগরা, নড়রু অঞ্চলের আলধ্যা প্রতাপপুর, ধাদকা সহ কেওজাকুড়া ও আঁচুড়ি অঞ্চলের তফসিলি ও আদিবাসী মৌজাগুলিতে বিদ্যুৎ সরবরাহ না হওয়ার কারণ কি?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) প্রশ্নে কোনও নির্দিষ্ট সময়ের উল্লেখ নেই। যাই হোক, ১৯৮৫ সালের চুরি যাওয়ার বিবরণ নিম্নরূপ :—

(১) ১৯;

(২) ৭৫২;

(৩) ১৯৮৫ সালে কোনও ট্রান্সফরমার চুরির ঘটনা নেই; ২১টা মৌজায় ট্রান্সফারের কিছু কিছু যন্ত্রাংশ চুরি গেছে।

(৪) ৮৫।

(খ) (১) ৯০০-এর মতো ডায়েরি বা এফ আই আর করা হয়েছে।

(২) কতগুলি মামলা দায়ের করা হয়েছে, সে সংবাদ এখনও পাওয়া যায় নি।

(গ) কত মাল উদ্ধার হয়েছে তার সঠিক তথ্য এখনও পাওয়া যায় নি।

(ঘ) মৌজা বৈদ্যুতিকরণের তালিকা থানাভিত্তিক রাখা হয় ; অঞ্চল বা ব্লকভিত্তিক নয়। নথিপত্রে দেখা যায় বিকনা, আলঠ্যা, প্রতাপপুর, কেওজাকুড়া, নড়রা, মুগরা ও আঁচুড়ি মৌজা বিদ্যুতায়িত হয়েছে। ১৯৭১ সালে প্রকাশিত আদমসুমারীর তালিকায় 'ধাদকা' নামের কোনও মৌজার উল্লেখ নাই; মানকানালী মৌজায় বৈদ্যুতিকরণ করা হয় নি।

**শিক্ষক-শিক্ষিকা ও শিক্ষাকর্মী নিয়োগের জন্য শিক্ষক সার্ভিস কমিশন গঠন**

৪০২। (অনুমোদিত প্রশ্ন নং ৩৪০।) **শ্রী নীরোদ রায়চৌধুরি ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যের মাধ্যমিক ও উচ্চ মাধ্যমিক বিদ্যালয়সমূহে শিক্ষক, শিক্ষিকা ও শিক্ষাকর্মী নিয়োগের ক্ষেত্রে শিক্ষক সার্ভিস কমিশন গঠনের কোনও পরিকল্পনা সরকারের আছে কি না ; এবং

(খ) থাকিলে, কবে নাগাদ উহা কার্যকর হইবে বলিয়া আশা করা যায়?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) আপাতত নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

**"লোকদীপ" প্রকল্পের আওতায় পরিবার**

৪০৩। (অনুমোদিত প্রশ্ন নং ৪৮৮।) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠঃ** বিদ্যুৎ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) "লোকদীপ" প্রকল্পের আওতায় কতগুলি পরিবারকে নেওয়া হয়েছে ; এবং

(খ) পৌর এলাকায় উক্ত প্রকল্পগুলির চালু করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ২০,০০০ পরিবারের বিদ্যুৎ দেওয়ার পরিকল্পনা আছে। প্রথম দফায় ৮,০০০ পরিবারকে এর আওতায় আনা হয়েছে।

(খ) বর্তমানে নাই।

**বীরভূম জেলার বিভিন্ন গ্রামের স্বাস্থ্য উপকেন্দ্র**

৪০৪। (অনুমোদিত প্রশ্ন নং ৫২৫।) **ডাঃ মোতাহার হোসেন ঃ** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বীরভূম জেলার দাঁতুড়া, নন্দীগ্রাম এবং বরোয়াঁ গোপালপুর গ্রামের স্বাস্থ্য উপকেন্দ্রগুলি চালু হয়েছে কি; এবং

(খ) না হয়ে থাকলে, কবে নাগাদ চালু হবে বলে আশা করা যায়?

**স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী:**

(ক) হ্যাঁ।

(খ) প্রশ্ন ওঠে না।

**রাজ্যে বিদেশি অর্থসাহায্যে শিক্ষা প্রতিষ্ঠান**

৪০৫। (অনুমোদিত প্রশ্ন নং ৫৬২।) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস:** শিক্ষা (উচ্চতর) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এ রাজ্যে বিদেশি অর্থ সাহায্যে বিভিন্ন জায়গায় বহু শিক্ষাপ্রতিষ্ঠান গড়ে উঠছে এই রকম কোনও সংবাদ/তথ্য রাজ্য সরকারের কাছে আছে কি; এবং

(খ) থাকলে, ঐ সমস্ত শিক্ষা প্রতিষ্ঠান বন্ধ করার জন্যে কোনও ব্যবস্থা নেওয়া হচ্ছে কি না?

**শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী:**

(ক) এরূপ কোনও নির্দিষ্ট সংবাদ/তথ্য শিক্ষা দপ্তরের জানা নাই।

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রমিকমঙ্গল কেন্দ্র**

৪০৬। (অনুমোদিত প্রশ্ন নং ৬৯৩।) **শ্রীগোপালকৃষ্ণ ভট্টাচার্য:** শ্রম বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্য সরকারের অধীনে মোট কয়টি শ্রমিকমঙ্গল কেন্দ্র আছে;

(খ) ঐ শ্রমিক কেন্দ্রগুলি কিভাবে পরিচালিত হয়; এবং

(গ) ঐ শ্রমিকমঙ্গল কেন্দ্রগুলিতে কিভাবে শ্রমিকদের সাহায্য করা হয়?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী:**

(ক) শিল্প শ্রমিকদের জন্য রাজ্য সরকারের নিজের পরিচালনাধীন কোনও মঙ্গল কেন্দ্র নেই। তবে রাজ্য সরকার ১৯৭৪ সালের পশ্চিমবঙ্গ শ্রমিক-কল্যাণ তহবিল আইনবলে গঠিত শ্রমিক-কল্যাণ পর্ষদের পরিচালনাধীন ৫৪টি শ্রমিক-কল্যাণ কেন্দ্র রয়েছে।

(খ) উক্ত কেন্দ্রগুলি শ্রমিক-কল্যাণ পর্ষদ নিযুক্ত কর্মীবর্গ দ্বারা পর্ষদ নির্ধারিত রীতিনীতি ও ব্যবস্থা অনুযায়ী পরিচালিত হয়। পর্ষদ শ্রমিক, মালিক, রাজ্য সরকার এবং অন্যান্য জনপ্রতিনিধি সমন্বয়ে গঠিত ও শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী এর চেয়ারম্যান।

(গ) এ সম্পর্কে একটি বিস্তৃত বিবরণী লাইব্রেরি টেবিলে রক্ষিত হল।

*Statement referred to clause 'Ga' in reply to question No. 406 (Admitted question No. 693)*

**শ্রমিক কল্যাণ কেন্দ্রগুলিতে প্রাপ্য সুযোগ-সুবিধাগুলি নিম্নোক্তরূপ ঃ—**

(১) এই সমস্ত কেন্দ্রে ক্যারাম, দাবা, টেবিল টেনিস, লুডো, ব্যাডমিন্টন, ভলিবল, ফুটবল ইত্যাদি বিভিন্ন ধরনের আন্তঃবিভাগীয় ও বহির্বিভাগীয় খেলাধুলার ব্যবস্থা আছে। এই খেলাধুলার ক্ষেত্রে নানা প্রতিযোগিতার আয়োজন করা হয়।

(২) কোনও কোনও কেন্দ্রে সূচী, বুনন ও বেতের কাজকর্ম শেখানো হয়, যাতে শ্রমিকদের পরিবারভুক্ত ব্যক্তিগণ পরিবারের জন্য অতিরিক্ত কিছু আয় করতে পারেন।

(৩) কোনও কোনও কেন্দ্রে সঙ্গীত, নৃত্য এবং শারীরিক শিক্ষার ব্যবস্থা আছে।

(৪) প্রতিটি কেন্দ্রে একটি করে ছোটখাটো লাইব্রেরি রয়েছে। সেখানে বিভিন্ন প্রকারের বই ছাড়াও দৈনিক পত্রিকা, সাময়িক পত্রিকা ও অন্যান্য পাঠবস্তু রাখা হয়।

(৫) প্রতিটি কেন্দ্রে কর্মীবৃন্দের ছোট ছোট ছেলেমেয়েদের জন্য বাৎসরিক ক্রীড়া প্রতিযোগিতার আয়োজন করা হয়।

(৬) ৩১টি কেন্দ্রে টেলিভিসন দেখানোর ব্যবস্থা আছে। প্রতি কেন্দ্রে রেডিও রয়েছে।

(৭) ২২টি আদর্শ শ্রমিক-কল্যাণ কেন্দ্রের সংলগ্ন প্রেক্ষাগৃহে শ্রমিকরা খুব কম খরচে সাংস্কৃতিক অনুষ্ঠান ও নিজস্ব সভা বা অন্যান্য অনুষ্ঠান করতে পারেন।

(৮) পর্ষদের দুটি ভ্রাম্যমাণ চলচ্চিত্র প্রদর্শনী ইউনিট উত্তর ও দক্ষিণ বর্গের কেন্দ্রগুলিতে মাঝে মাঝেই সিনেমা দেখিয়ে থাকে।

(৯) শ্রমিক কল্যাণ পর্ষদের অধীনে দার্জিলিং এবং দিঘার দুটি হলিডে হোম (আসানতুলি হাউস ও অবসরিকা) রয়েছে। এখানে পরিবারগর্ব সহ কর্মীরা নামমাত্র খরচে অবসর বিনোদন করতে পারেন। বিছানাপত্র বা বাসনপত্র কিছুই সঙ্গে নেওয়ার প্রয়োজন হয় না। সবই এখানে পাওয়া যায়।

(১০) পর্ষদের সদর দপ্তর যেসব শ্রমিকের বার্ষিক আয় বারো হাজার টাকার বেশি নয় তাদের মেধাবী ছেলে-মেয়েদের উচ্চশিক্ষা ও বৃত্তিমূলক শিক্ষার জন্য মাসিক ১২৫ টাকা থেকে ৩০০ টাকা পর্যন্ত বৃত্তি প্রদানের ব্যবস্থা আছে।

(১১) যেসব শ্রমিকের বার্ষিক আয় বারো হাজার (১২,০০০) টাকার বেশি নয় তাদের ছেলে-মেয়েদের নানা বিষয়ে বৃত্তিমূলক প্রশিক্ষণের জন্য শিক্ষা প্রতিষ্ঠানে প্রদেয় বেতনের সম পরিমাণ (২০০ টাকা পর্যন্ত) স্টাইপেন্ড পর্ষদ দেন।

(১২) যারা বৃত্তি পান তারা যদি বই কেনা বা শিক্ষা ভ্রমণের জন্য আবেদন করেন তবে উপযুক্ত ক্ষেত্রে পর্ষদ এককালীন সাহায্য মঞ্জুর করেন।

*Statement referred to clause 'Ga' in reply to question No. 406 (Admitted question No. 693)*

(১৩) যে শ্রমিক শ্রমিককল্যাণ তহবিলে চাঁদা দেন তার ওপর নির্ভরশীল প্রতিবন্ধীদের জন্য ভারত সরকারের প্রতিবন্ধী শিক্ষণ কেন্দ্রের সহযোগিতায় নতুন এক বৃত্তিমূলক শিক্ষা প্রকল্প পর্ষদ গ্রহণ করেছেন। শিক্ষণের জন্য নির্বাচিত প্রতিবন্ধীকে শিক্ষাকালীন মাসিক ১২৫ টাকা বৃত্তি দেওয়া হবে।

**শিল্পে লক-আউট ও ক্লোজারের ফলে কর্মচ্যুত শ্রমিক সংখ্যা.**

৪০৭। (অনুমোদিত প্রশ্ন নং ৭৪৩।) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** শ্রম বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, ৩১শে অক্টোবর ১৯৮৫ পর্যন্ত রাজ্যে বিভিন্ন শিল্পে লক-আউট ও ক্লোজারের ফলে কতজন শ্রমিক কর্মচ্যুত হয়ে আছেন?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

৩১-১০-১৯৮৫ তারিখে লক-আউট ও ক্লোজারের ফলে আনুমানিক ৫৩,৭০০ জন শ্রমিক কর্মচ্যুত অবস্থায় ছিলেন।

**অপারেশন ফ্লাড টু (২) রাজ্যে বরাদ্দকৃত টাকা**

৪০৮। (অনুমোদিত প্রশ্ন নং ৭৫৯।) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** পশুপালন ও পশুচিকিৎসা বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) অপারেশন 'ফ্লাড টু' (২)-তে এ রাজ্যে কত টাকা বরাদ্দ ছিল ;

(খ) এ পর্যন্ত (জানুয়ারি ১৯৮৬) কত টাকা খরচ হয়েছে ;

(গ) ঐ প্রকল্প এ রাজ্যে কবে থেকে শুরু হওয়ার কথা ছিল ; এবং

(ঘ) নির্দিষ্ট সময়ে ঐ প্রকল্পের কাজ আরম্ভ না হয়ে থাকলে, তার কারণ কি?

**পশুপালন ও পশুচিকিৎসা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৫১ কোটি ১৬ লক্ষ টাকা। এর মধ্যে অপারেশন ফ্লাড ওয়ান (১) কার্যক্রমের অসমাপ্ত ব্যয়গুলিও ধরা হয়েছে।

(খ) ১ কোটি ৯৭ লক্ষ ৪৯ হাজার টাকা।

(গ) ১৯৮১-৮২ আর্থিক বৎসর থেকে।

(ঘ) নির্দিষ্ট সময়েই অর্থাৎ ১৯৮১-৮২ আর্থিক বৎসর থেকেই এই প্রকল্পের কাজ আরম্ভ হয়েছে।

**নদীয়া জেলায় হাসপাতালগুলিতে অত্যাবশ্যকীয় ওষুধের চাহিদার পরিমাণ**

৪০৯। (অনুমোদিত প্রশ্ন নং ৮৯৩।) **শ্রী সাধন চট্টোপাধ্যায় ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) গত ১৯৮৪-৮৫ ও ১৯৮৫-৮৬ সালে নদীয়া জেলার হাসপাতালসমূহে অত্যাবশ্যকীয় ওষুধের চাহিদার পরিমাণ কত ছিল ;

(খ) উক্ত সময়ে নদীয়া জেলার হাসপাতালসমূহের জন্য উক্ত ওষুধের সরকারি সরবরাহের পরিমাণ কত ছিল ;

(গ) উক্ত জেলায় ওষুধ মজুত থাকা সত্ত্বেও প্রয়োজনে ওষুধ পাওয়া যায়নি—এরূপ কোনও অভিযোগ সরকারের নিকট এসেছে কি ; এবং

(ঘ) 'গ' প্রশ্নের উত্তর হ্যাঁ হলে, কে বা কাহারা এরূপ ঘটনার জন্য দায়ী এ বিষয়ের সরকার কোনও অনুসন্ধান করেছেন কি?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) ১৯৮৪-৮৫ ও ১৯৮৫-৮৬ সালের নদীয়া জেলার হাসপাতালসমূহে অত্যাবশ্যকীয় ওষুধের চাহিদার পরিমাণ ছিল নিম্নরূপ :—

১৯৮৪-৮৫

| | নদীয়া জেলা হাসপাতাল প্রকার ওষুধ | নবদ্বীপ জেলা হাসপাতাল প্রকার ওষুধ | জেলা সংরক্ষণ ভাণ্ডার প্রকার ওষুধ |
|---|---|---|---|
| (১) ১ম ত্রৈমাসিক চাহিদা .. | ১৮০ | ১৫৮ | ১৭৩ |
| (২) ২য় ত্রৈমাসিক চাহিদা .. | ০ | ১৫৬ | ১৮৭ |
| (৩) ৩য় ত্রৈমাসিক চাহিদা .. | ১৫৭ | ১৩৮ | ১৫৩ |
| (৪) ৪র্থ ত্রৈমাসিক চাহিদা .. | ১২৬ | ১৪৩ | ১৪৩ |
| (৫) জরুরি .. | ০ | ২ | ৬০ |
| (৬) বিশেষ জরুরি .. | ১৭ | ০ | ২০ |

১৯৮৫-৮৬

| | নদীয়া জেলা হাসপাতাল প্রকার ওষুধ | নবদ্বীপ জেলা হাসপাতাল প্রকার ওষুধ | জেলা সংরক্ষণ ভাণ্ডার প্রকার ওষুধ |
|---|---|---|---|
| (১) ১ম ত্রৈমাসিক চাহিদা .. | ১৪৩ | ১৫২ | ১২৬ |
| (২) ২য় ত্রৈমাসিক চাহিদা .. | ১৪৪ | ১৩৬ | ১০৫ |
| (৩) ৩য় ত্রৈমাসিক চাহিদা .. | ১৪৭ | ১১০ | ১০১ |
| (৪) ৪র্থ ত্রৈমাসিক চাহিদা .. | ১৪১ | ১২২ | ৯৫ |
| (৫) জরুরি .. | ১০ | ০ | ১১ |
| (৬) বিশেষ জরুরি .. | ০ | ০ | ১৪৪ |

(খ) ১৯৮৪-৮৫ ও ১৯৮৫-৮৬ সালে প্রেরিত চাহিদাপত্রের বিরুদ্ধে তৎকালীন সময়ে কেন্দ্রীয় ভেষজ ভাণ্ডারে প্রাপ্তব্য ঔষুধের ভিত্তিতে প্রেরিত ঔষধের পরিমাণ ছিল নিম্নরূপ :—

| | | নদীয়া জেলা হাসপাতাল প্রকার ওষুধ | নবদ্বীপ জেলা হাসপাতাল প্রকার ওষুধ | জেলা সংরক্ষণ ভাণ্ডার প্রকার ওষুধ |
|---|---|---|---|---|
| | | | ১৯৮৪-৮৫ | |
| (১) ১ম ত্রৈমাসিক চাহিদা | .. | ৭১ | ৫৬ | ৭৪ |
| (২) ২য় ত্রৈমাসিক চাহিদা | .. | ০ | ৬২ | ৭২ |
| (৩) ৩য় ত্রৈমাসিক চাহিদা | .. | ৭৯ | ৫১ | ৬৮ |
| (৪) ৪র্থ ত্রৈমাসিক চাহিদা | .. | ৪৯ | ৪৩ | ৬২ |
| (৫) জরুরি | .. | ০ | ২ | ৪০ |
| (৬) বিশেষ জরুরি | .. | ৯ | ০ | ৯ |
| | | | ১৯৮৫-৮৬ | |
| (১) ১ম ত্রৈমাসিক চাহিদা | .. | ৬২ | ৫৬ | ৪৩ |
| (২) ২য় ত্রৈমাসিক চাহিদা | .. | ৫৪ | ৪০ | ৫৩ |
| (৩) ৩য় ত্রৈমাসিক চাহিদা | .. | ৬১ | ২৮ | ৪৫ |
| (৪) ৪র্থ ত্রৈমাসিক চাহিদা | .. | | সরবরাহ চলিতেছে | |
| (৫) জরুরি | .. | ৭ | ০ | ৭ |
| (৬) বিশেষ জরুরি | .. | ০ | ০ | ৫৬ |

(গ) না।

(ঘ) প্রশ্ন ওঠেনা।

**বাঁকুড়া মেডিক্যাল কলেজ হাসপাতালে ইলেকট্রোকন মেশিন**

৪১০। (অনুমোদিত প্রশ্ন নং ৯৪৮।) **শ্রী সমর মুখার্জি এবং শ্রী কাশীনাথ মিশ্র :** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, বাঁকুড়া মেডিক্যাল কলেজ হাসপাতালে প্যাথলজিক্যাল পরীক্ষার জন্য ১৯৮২-৮৩ হতে ১৯৮৪-৮৫ বর্ষের মধ্যে [illegible] যন্ত্র "ইলেকট্রোকন" মেশিন আনা হয়েছিল, কিন্তু উক্ত যন্ত্র আনার পর থেকে এখনও ব্যবহার করা হয় নি ;

(খ) সত্য হলে, তার কারণ কি ;

(গ) সরকার এ বিষয়ে কোনও অনুসন্ধান করেছেন কি ; এবং

(ঘ) কোন বছরে এবং কার ব্যবস্থাপনায় উক্ত যন্ত্র আনা হয়?

**স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) ঐ ধরনের মেশিন যদি থাকে, বাঁকুড়া মেডিক্যাল কলেজে দেখা যায় নি। ভিজিলেন্স কেসসূত্রে স্টক রেজিস্টার প্রভৃতি তদন্তের অন্তর্ভুক্ত থাকায় এ ব্যাপারে সঠিক তথ্য এখন দেওয়া সম্ভব নয়।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) এ বিষয়ে অনুসন্ধান চলছে।

(ঘ) বর্তমানে এ বিষয়ে কিছু বলা যাচ্ছে না।

**রাজ্যে সমবায় পরিচালিত বন্ধ হিমঘরের সংখ্যা**

৪১১। (অনুমোদিত প্রশ্ন নং ৯৫৯।) **শ্রী অনপুকুমার চন্দ্র** এবং **শ্রী কাশীনাথ মিশ্র :** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৭৮ সালের জানুয়ারি মাস থেকে ১৯৮৬ সালের জানুয়ারি মাস পর্যন্ত সময়ে রাজ্যের সমবায় পরিচালিত কতগুলি হিমঘর বন্ধ রয়েছে।

(খ) উক্ত সময়ে বিদ্যুৎ বিভ্রাটের জন্য কতগুলি হিমঘর বন্ধ রয়েছে ; এবং

(গ) বর্তমানে পশ্চিমবঙ্গে কতগুলি সমবায় পরিচালিত হিমঘর চালু আছে?

**সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) প্রশ্নে উল্লেখিত সময়ে রাজ্যের সমবায় পরিচালিত মোট ছয়টি হিমঘর সাময়িকভাবে বন্ধ ছিল। তন্মধ্যে তিনটি হিমঘর পুনরায় চালু করার বন্দোবস্ত হইয়াছে এবং তিনটি বন্ধ আছে।

(খ) একটি হিমঘর বন্ধ ছিল।

(গ) পঁচিশ টি।

**ম্যালেরিয়া, আন্ত্রিক, এনকেফেলাইটিস ও বসন্ত রোগে আক্রান্ত ও মৃতের সংখ্যা**

৪১১। (অনুমোদিত প্রশ্ন নং ৯৬৬।) **শ্রী অনুপকুমার চন্দ্র** এবং **শ্রী কাশীনাথ মিশ্র :** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পশ্চিমবাংলাতে ১৯৮৪, ১৯৮৫ এবং ১৯৮৬ সালের ১৫ই ফেব্রুয়ারির মধ্যে ম্যালেরিয়া, আন্ত্রিক, এনকেফেলাইটিস ও বসন্ত রোগে আক্রান্ত এবং মৃত রোগীর সংখ্যা কত ;

(খ) বাঁকুড়া জেলাতে উক্ত সময়ে উক্ত রোগে মৃত্যুর সংখ্যা কত ; এবং

(গ) মশামাছির উপদ্রব হতে রক্ষার জন্য কোনও পরিকল্পনা উক্ত সময়ে গ্রহণ করা হইয়াছে কি?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) পশ্চিমবাংলায় উল্লেখিত সময়ের মধ্যে ম্যালেরিয়া, আন্ত্রিক, এনকেফেলাইটিস ও বসন্ত রোগে আক্রান্ত ও মৃত রোগীর সংখ্যা নিম্নরূপ :—

**ম্যালেরিয়া**

(১) ১৯৮৪—

(ক) আক্রান্ত ৪৬,৩৪০ জন।

(খ) মৃত ৬ জন।

(২) ১৯৮৫ (প্রাপ্ত রিপোর্টের ভিত্তিতে)—

(ক) আক্রান্ত ৩৮,৫৬১ জন।

(খ) মৃত ১৪ জন।

(৩) ১৯৮৬ (১৫ই ফেব্রুয়ারি পর্যন্ত প্রাপ্ত রিপোর্টের ভিত্তিতে)—

(ক) আক্রান্ত ৬৮ জন।

(খ) মৃত ০ (শূন্য)।

**আন্ত্রিক**

(১) ১৯৮৪—

(ক) আক্রান্ত ১,২১,২৫০ জন।

(খ) মৃত ৩,২২৯ জন।

(২) ১৯৮৫ (ফেব্রুয়ারি মাস পর্যন্ত প্রাপ্ত রিপোর্টের ভিত্তিতে)—

(ক) আক্রান্ত ৩৯,৭৬৯ জন।

(খ) মৃত ১,১৬৭ জন।

(৩) ১৯৮৬ (প্রভিসনাল এবং ফেব্রুয়ারি মাস পর্যন্ত প্রাপ্ত রিপোর্টের ভিত্তিতে)—

(ক) আক্রান্ত ১,০৪৩ জন।

(খ) মৃত ৩ জন।

**এনকেফেলাইটিস**

(১) ১৯৮৪—

(ক) আক্রান্ত ১,৮৬৮ জন।

(খ) মৃত ৮৩০ জন।

(২) ১৯৮৫—

(ক) আক্রান্ত ৪২১ জন।

(খ) মৃত ১৬৫ জন।

(৩) ১৯৮৬ (ফেব্রুয়ারি মাস পর্যন্ত)—আক্রান্ত ও মৃতের কোনও রিপোর্ট নাই।

**বসন্ত**

প্রশ্নের উল্লেখিত সময়ে এই রোগে আক্রান্ত ও মৃত্যুর কোনও ঘটনা ঘটে নাই।

(খ) বাঁকুড়া জেলাতে উল্লেখিত সময়ে উক্ত রোগে মৃত্যুর সংখ্যা নিম্নরূপঃ

**ম্যালেরিয়া**

১৯৮৪— ০ (শূন্য)

১৯৮৫— ০ (শূন্য)

১৯৮৬ (প্রাপ্ত রিপোর্টের ভিত্তিতে)—০ (শূন্য)

**আন্ত্রিক** (প্রাপ্ত রিপোর্টের ভিত্তিতে)

১৯৮৪—৭০ জন

১৯৮৫—১১৬ জন

১৯৮৬—০ (শূন্য)

**এনকেফেলাইটিস**

১৯৮৪—১৪৬ জন

১৯৮৫—৩৪ জন

১৯৮৬—মৃত্যুর কোনও রিপোর্ট নাই।

**বসন্ত** (প্রাপ্ত রিপোর্টের ভিত্তিতে)—

মৃত্যুর কোনও ঘটনা ঘটে নাই।

(গ) কেবলমাত্র ম্যালেরিয়া অধ্যুষিত অঞ্চলে ম্যালেরিয়া রোগজীবাণু বহনকারী মশা ধ্বংস করার উদ্দেশ্যে ঘরে ঘরে কীটনাশক ওষুধ ডি ডি টি/বি এইচ সি স্প্রে

করার ব্যবস্থা আছে। ১৯৮৪-৮৫ সালে ম্যালেরিয়া অধ্যুষিত এলাকার ৬১ লক্ষ লোককে কীটনাশক ওষুধ ডি ডি টি/বি এইচ সি স্প্রের আওতায় আনা হয়েছিল। এর মধ্যে ২২ লক্ষ লোক বি এইচ সি স্প্রে কর্মসূচির আওতায় এবং ৩৯ লক্ষ লোক ডিডিটি স্প্রে কর্মসূচির আওতায় আনা হয়েছিল।

এই কর্মসূচির জন্য মোট ২৯৪টি স্প্রে স্কোয়াড নিযুক্ত ছিল। তার মধ্যে ডি ডি টি স্প্রে এলাকায় ১৮০টি স্প্রে-স্কোয়াড এবং বি এইচ সি স্প্রে এলাকায় ১১৪টি স্প্রে-স্কোয়াড নিযুক্ত ছিল। বাঁকুড়া জেলায় ম্যালেরিয়া নিয়ন্ত্রণের জন্য বৎসরে তিনবার বি এইচ সি স্প্রে করা হয়। বাঁকুড়া জেলায় স্প্রে আওতাভুক্ত লোকসংখ্যা তিন লক্ষ। এইজন্য বাঁকুড়া জেলায় ১৭টি স্প্রে-স্কোয়াড ছিল। ১৯৮৬ সালেও অনুরূপ কর্মসূচির ব্যবস্থা আছে।

**বাঁকুড়া সম্মিলনী মেডিক্যাল কলেজ হাসপাতালে আউটপেসেন্ট ডিপার্টমেন্ট কমপ্লেক্স ভবন নির্মাণ**

**৪১৩।** (অনুমোদিত প্রশ্ন নং ৯৭১।) **শ্রী অনপুকুমার চন্দ্র** এবং **শ্রী কাশীনাথ মিশ্র ঃ** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, বাঁকুড়া সম্মিলনী মেডিক্যাল কলেজ হাসপাতালের রোগীদের জন্য নির্মিত আউটপেসেন্ট ডিপার্টমেন্ট কমপ্লেক্স ভবনটি গত ১৯৮০ সাল হতে নির্মাণ কাজ শুরু হওয়া সত্ত্বেও এখনও সম্পূর্ণ হয় নাই ;

(খ) সত্য হলে এর কারণ কি এবং কত দিনে উক্ত ভবনটির নির্মাণকার্য সম্পূর্ণ হবে বলে আশা করা যায় ; এবং

(গ) ঐ বাবদ ৩১-১২-১৯৮৫ পর্যন্ত কত ব্যয় হয়েছে?

**স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) মূলত ইস্পাত ও সিমেন্ট প্রভৃতি অত্যাবশ্যকীয় সামগ্রীর তীব্র অভাব ও যোগানে অনিশ্চয়তা এবং আর্থিক অপ্রতুলতার জন্য নির্মাণকার্যের গতি শ্লথ হয়।

১৯৮৬ সালের সেপ্টেম্বর মাসে আংশিক সম্পূর্ণ হবে ও ব্যবহার উপযোগী হবে বলে আশা করা যায়।

(গ) ৬২,১৭,৭১৯ টাকা।

**নির্বীজকরণের জন্য ব্যবহৃত ল্যাপারোস্কোপ যন্ত্র**

**৪১৪।** (অনুমোদিত প্রশ্ন নং ৯৮৬।) **শ্রী সুব্রত মুখার্জি** এবং **শ্রী কাশীনাথ মিশ্র ঃ** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) নির্বীজকরণের জন্য ব্যবহৃত ল্যাপারোস্কোপ যন্ত্র পশ্চিমবঙ্গের কোন কোন কলেজ হাসপাতালে ব্যবহৃত হচ্ছে এবং উক্ত যন্ত্রের মোট সংখ্যা পশ্চিমবঙ্গে কত ;

(খ) উক্ত যন্ত্র ক্রয় করার জন্য ১৯৮৬-র ৩১শে জানুয়ারি পর্যন্ত সরকারের ব্যয় কত ;

(গ) বাঁকুড়া সম্মিলনী মেডিক্যাল উক্ত যন্ত্র প্রথম কোন বর্ষে এবং কোন হেড অব অ্যাকাউন্টে এবং কয়টি কেনা হয় ;

(ঘ) ১৯৮৩-৮৪ বর্ষ হইতে ১৯৮৫-৮৬ বর্ষগুলিতে বাঁকুড়া মেডিক্যাল কলেজ হাসপাতাল দ্বারা পরিচালিত ল্যাপারোস্কোপিক্ শিবিরের ও রোগীর সংখ্যা কত ; এবং

(ঙ) এরূপ শিবিরের জন্য উক্ত বছরগুলিতে ব্যয় কত হয়েছে?

**স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) ল্যাপারোস্কোপ যন্ত্র নিম্নলিখিত হাসপাতালগুলিতে ব্যবহৃত হচ্ছে :—

মেডিক্যাল কলেজ হাসপাতাল, কলিকাতা, আর জি কর মেডিক্যাল কলেজ হাসপাতাল, কলিকাতা, এস এস কে এম মেডিক্যাল কলেজ হাসপাতাল, কলিকাতা ন্যাশনাল মেডিক্যাল কলেজ হাসপাতাল, বর্ধমান মেডিক্যাল কলেজ হাসপাতাল, উত্তরবঙ্গ মেডিক্যাল কলেজ হাসপাতাল, দার্জিলিং। উক্ত যন্ত্রের সংখ্যা—পশ্চিমবঙ্গে মোট ১২৭টি।

(খ) উক্ত যন্ত্রের জন্য ১৯৮৬-র ৩১শে জানুয়ারি পর্যন্ত সরকারের মোট ব্যয় ৯,৬০,৪০৯.৬৭ টাকা।

(গ) ১৯৮২-৮৩ সালে বাঁকুড়া সম্মিলনী মেডিক্যাল কলেজ-এ প্রথম ঐ যন্ত্র কেনা হয় এবং খরচ হয় "৪৮০-ক্যাপিটাল আউটলে অন মেডিক্যাল—মেডিক্যাল রিলিফ স্টেট প্ল্যান (অ্যানুয়াল প্ল্যান অ্যান্ড সিকস্থ প্ল্যান) ইত্যাদি" হেড হইতে। আর যন্ত্রের সংখ্যা ছিল তিনটি।

(ঘ) ১৯৮৩-৮৪ বর্ষ হতে ১৯৮৫-৮৬ বর্ষগুলিতে বাঁকুড়া সম্মিলনী মেডিক্যাল কলেজ হাসপাতাল দ্বারা পরিচালিত ল্যাপারোস্কোপিক্ শিবিরের ও রোগীর সংখ্যা নিম্নরূপ :—

১৯৮৩-৮৪—কোনও শিবির অনুষ্ঠিত হয় না।

১৯৮৪-৮৫—৩১টি শিবির এবং রোগীর সংখ্যা ছিল ১,৬৩৪ জন।

১৯৮৫-৮৬—২২টি শিবির এবং রোগীর সংখ্যা ছিল ৭১ জন (জানুয়ারি ১৯৮৬ পর্যন্ত)।

(ঙ) এই শিবিরগুলির জন্য সরকারের ব্যয়ের পরিমাণ নিম্নরূপ :—

১৯৮৩-৮৪ শূন্য।

১৯৮৪-৮৫—২,৫৭,৬৩০ টাকা।

১৯৮৫-৮৬—১৩,১৩০ টাকা।

**বাঁকুড়া সম্মিলনী কলেজ ও "দয়াল কুটীর" লিজের ব্যবস্থা**

**৪১৫।** (অনুমোদিত প্রশ্ন নং ৯৯৮।) **শ্রী সমর মুখার্জি** এবং **শ্রী কাশীনাথ মিশ্র :** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বাঁকুড়া সম্মিলনী কলেজ ও হাসপাতালের অধীনস্থ 'দয়াল কুটীর' বাড়িটি কবে নাগাদ লিজ নেওয়া হয়েছে ;

(খ) ইহা কি সত্য যে, উক্ত কলেজ ও হাসাপাতালের লিজ বাড়িটির অরিজিন্যাল কাগজপত্র ও ডকুমেন্ট আগুনে পুড়ে গিয়েছে ;

(গ) বাঁকুড়া সম্মিলনী কলেজ ও হাসপাতালের নতুন চটীস্থিত অধ্যক্ষের লিজ নেওয়া বাড়িটি কিভাবে হাত ছাড়া হল;

(ঘ) উক্ত অধ্যক্ষের বাড়ি সংক্রান্ত ব্যাপারে কোনও রিপোর্ট স্বাস্থ্য দপ্তরে আছে কিনা ; এবং

(ঙ) সত্য হলে, এ বিষয়ে কারণ অনুসন্ধান করা হয়েছে?

**স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৬১ সালে সরকারি অধিগ্রহণের পর থেকে দয়াল কুটীরের ভাড়া দেওয়া হইতেছ।

(খ) অরিজিন্যাল কাগজপত্র বা ডকুমেন্ট আগুনে পুড়িয়া গিয়াছে কিনা তাহা জানা নাই।

(গ) গত ৭-১২-৮৪ তারিখে হস্তান্তরিত করা হয়।

(ঘ) ও (ঙ) হ্যাঁ।

### কর্মে নিয়োগ সম্পর্কে বাধ্যতামূলক ব্যবস্থা

৪১৬। (অনুমোদিত প্রশ্ন নং ১০১৬।) **শ্রী সরল দেব ঃ** শ্রম বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে বিভিন্ন সরকারি ও বে-সরকারি প্রতিষ্ঠানে শতকরা ৮০ ভাগ 'সানস্ অব দি সয়েল' অর্থাৎ এরাজ্যের অধিবাসীদের কর্মে নিয়োগ বাধ্যতামূলক করার জন্য কোনও আইন রচনা করার পরিকল্পনা রাজ্য সরকারের আছে কি ; এবং

(খ) যদি থাকে, তাহা হইলে কবে হইতে তাহা কার্যকর হইবে?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

### বাঁকুড়া জেলায় কেন্দ্রীয় ছাত্রীনিবাস স্থাপন

৪১৭। (অনুমোদিত প্রশ্ন নং ১০৭০।) **শ্রী রামপদ মান্ডি ঃ** তফসিলি জাতি ও আদিবাসী মঙ্গল বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বাঁকুড়াতে কেন্দ্রীয় ছাত্রীনিবাস স্থাপনের কোনও সিদ্ধান্ত নেওয়া হয়েছে কি ;

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, বর্তমানে উক্ত নির্মাণের বিষয়টি কোন পর্যায়ে আছে ; এবং

(গ) উক্ত ছাত্রীনিবাসের নির্মাণের কাজ কবে নাগাদ শেষ হবে বলে আশা করা যায়?

**তফসিলি জাতি ও আদিবাসী মঙ্গল বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) এখনও কাজ শুরু হয় নি।

(গ) এখনই বলা সম্ভব নয়।

**তফসিলি জাতি ও আদিবাসীদের জন্য কর্মবিনিয়োগ কেন্দ্র**

৪১৮। (অনুমোদিত প্রশ্ন নং ১০৯৮।) **শ্রী রামপদ মান্ডি ঃ** শ্রম বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কেন্দ্রীয়ভাবে কলিকাতাতে তফসিলি জাতি ও আদিবাসী যুবকদের নাম নথিভুক্ত করার কোনও কর্মবিনিয়োগ কেন্দ্র আছে কি ;

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হইলে, কতজন বেকার তফসিলি জাতি ও আদিবাসী যুবকের নাম উক্ত কেন্দ্রে নথিভুক্ত আছে ; এবং

(গ) তাহাতে নাম নথিভুক্ত করার পদ্ধতি কি?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) ও (গ) প্রশ্ন ওঠে না।

**নর্থব্রুক চটকল**

৪১৯। (অনুমোদিত প্রশ্ন নং ১১৫৮।) **শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** শ্রম বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) নর্থব্রুক চটকল কতদিন যাবৎ বন্ধ আছে ; এবং

(খ) কারখানা খোলার ও অধিগ্রহণের কোনও পরিকল্পনা সরকারের আছে কি?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৮২ সালের ২৭শে জানুয়ারি থেকে।

(খ) খোলাবার জন্য চেষ্টা চলছে। অধিগ্রহণের পরিকল্পনা নেই।

## Community Health Programme

**420.** (Admitted question No. 1188) **Dr. Manas Bhunia :** Will the Minister-in-charge of the Health and Family Welfare Department be pleased to state—

(a) Whether there are any directives from Government of India regarding the community health programme ;

(b) if so, the directives in this regard ;

(c) the amounts of money alloted by the Centre to Government of West Bengal during the period of 1984-85, 1985-86 for this scheme ;

(d) the amounts of money spent for this purpose during the period of 1984-85, 1985-86 ; and

(e) amount of money spent by the Government of West Bengal during the said periods ?

**Minister-in-charge of Health and Family Welfare Department :**

(a) There is no such programme called community health programme. So question of directives does not arise.

(b), (c), (d) and (e) Does not arise.

## ঘাটাল ব্লকের খাসবাড় উপ-স্বাস্থ্যকেন্দ্র

**৪২১।** (অনুমোদিত প্রশ্ন নং ১২৮১।) **শ্রী গোপাল মন্ডল ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ঘাটাল ব্লকের খাসবাড উপ-স্বাস্থ্যকেন্দ্রটির অন্তর্বিভাগ কতদিন যাবৎ বন্ধ আছে ;

(খ) কী কারণে এটি বন্ধ আছে ; এবং

(গ) অবিলম্বে উহা খোলার জন্য কোনও ব্যবস্থা নেওয়া হয়েছে কি?

**স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ও (খ) ১৯৭৮ সালের পূজার পর বন্যায় ক্ষতিগ্রস্ত হওয়ার জন্য অন্তর্বিভাগটি বন্ধ ছিল।

(গ) হ্যাঁ।

## তফসিলি জাতি ও আদিবাসী ছাত্রছাত্রীদের জন্য মেইনটেন্যান্স গ্র্যান্ট

**৪২২।** (অনুমোদিত প্রশ্ন নং ১২৮২।) **শ্রী গোপাল মণ্ডল ঃ** তফসিলি জাতি ও আদিবাসী কল্যাণ বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৮৫-৮৬ আর্থিক বছরে কতজন তফসিলি জাতি ও আদিবাসী ছাত্রছাত্রীদের মেইনটেন্যান্স গ্র্যান্ট দেওয়া হয়েছে ;

(খ) এদের মধ্যে কতজন তফসিলি জাতির ছাত্রছাত্রী এবং আদিবাসী ছাত্রছাত্রী ; এবং

(গ) আর্থিক দুর্দশাগ্রস্ত সমস্ত তফসিলি এবং আদিবাসী ছাত্রছাত্রীদের মেইনটেন্যান্স গ্র্যান্ট দেবার পরিকল্পনা সরকারের আছে কি?

**তফসিলি জাতি ও আদিবাসী কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৮৫-৮৬ আর্থিক বছরের জন্য প্রায় ৭০ হাজার ৫ শত জন তফসিলি ও আদিবাসী ছাত্রছাত্রীদের জন্য ভরণপোষণ ভাতা বাবত প্রয়োজনীয় অর্থ জেলায় পাঠানো হয়েছে। প্রকৃত উপকৃতের সংখ্যা এখনই জানানো সম্ভব নয়।

(খ) এদের মধ্যে ৪০ হাজার জন তফসিলি ও প্রায় ৩০ হাজার ৫ শত জন আদিবাসী ছাত্রছাত্রী।

(গ) আর্থিক অসচ্ছলতা বশত সরকারের পক্ষে এখনই আর্থিক দুর্দশাগ্রস্ত সমস্ত তফসিলি ছাত্রছাত্রীকে মেইনটেন্যান্স গ্র্যান্ট মঞ্জুর করা হচ্ছে না। তবে আদিবাসীদের ক্ষেত্রে অনধিক ৩৬ শত টাকা বার্ষিক আয়বিশিষ্ট পরিবারের সমস্ত যোগ্য ছাত্রছাত্রীদের ঐ গ্র্যান্ট দেওয়া হচ্ছে। তফসিলি জাতির মোট ৪০ হাজার ছাত্রছাত্রীকে ঐ গ্র্যান্ট দেওয়া হচ্ছে।

**বারাসাত সহ বিভিন্ন অঞ্চলকে বিধিবদ্ধ রেশন এলাকা করার পরিকল্পনা**

৪২৩। (অনুমোদিত প্রশ্ন নং ১৩৬২।) **শ্রী সরল দেব ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বারাসাত, নপাড়া, নবপল্লী, মধ্যমগ্রাম ও বসুনগর অঞ্চলকে বিধিবদ্ধ রেশন এলাকা হিসাবে ঘোষণা করার কোনও পরিকল্পনা রাজ্য সরকারের আছে কি ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, কবে নাগাদ উক্ত পরিকল্পনা কার্যকর হবে বলে আশা করা যায়?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বর্তমানে নাই।

(খ) এ প্রশ্ন ওঠে না।

**লুম্বিনীপার্ক মেন্টাল হসপিটালের জন্য জমি অধিগ্রহণ**

৪২৪। (অনুমোদিত প্রশ্ন নং ১৪০৮।) **শ্রী অরুণকুমার গোস্বামী ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, ১৯৭৫ সালে লুম্বিনীপার্ক মেন্টাল হসপিটালের উন্নতির জন্য ৭$\frac{১}{২}$ বিঘা জমি রিকিউজিশন করা হইয়াছিল ;

(খ) উক্ত জমি ১৯৭৮ সাল থেকে বহু সংখ্যক মোষের ঘাটালে রূপান্তরিত হইয়াছে ; এবং

(গ) সত্য হইলে, খাটাল অপসারণের জন্য কি ব্যবস্থা গ্রহণ করা হইতেছে ?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) ও (গ) জমি অধিগ্রহণের কিছু কিছু জমি জবর দখল হয়। প্রতিষ্ঠানটি অধিগ্রহণের পরে একই সঙ্গে জবর দখল উচ্ছেদ ও সীমানা প্রাচীর নির্মাণের জন্য চেষ্টা চলছে।

### কর্ম বিনিয়োগ কেন্দ্রে নথিভুক্ত বেকারের সংখ্যা

**৪২৫।** (অনুমোদিত প্রশ্ন নং ১৪২১।) **ডাঃ মানস ভুঁইয়া ঃ** শ্রম বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৮৬ সালের ২০শে ফেব্রুয়ারি অবধি কর্মবিনিয়োগ কেন্দ্রগুলিতে নাম লেখানো বেকারদের সংখ্যা কত ; এবং

(খ) ১৯৭৮ সাল থেকে ১৯৮৬ সাল (২০শে ফেব্রুয়ারি) অবধি কত সংখ্যক বেকারকে রাজ্য সরকার চাকুরি দিয়েছেন?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৮৬ সালের ২৮শে ফেব্রুয়ারি অবধি রাজ্যের কর্ম বিনিয়োগ কেন্দ্রগুলিতে মোট নথিভুক্ত কর্মপ্রার্থীর সংখ্যা প্রায় ৩৯,৮০,৮৫৪ জন।

(খ) ১৯৭৮ সালের ১লা জানুয়ারি থেকে ১৯৮৫ সালের ৩১শে ডিসেম্বর পর্যন্ত রাজ্যের কর্মবিনিয়োগ কেন্দ্রগুলির মারফৎ রাজ্য সরকারি সংস্থা, আধা-রাজ্য সরকারি সংস্থা, এবং স্বায়ত্তশাসিত সংস্থায় প্রায় ৬০,০০৯ জন কর্ম প্রার্থীর চাকুরি হয়েছে।

### Incidents of road dacoities in Midnapore

**426.** (Admitted question No. 1439.) **Dr. Manas Bhunia :** Will the Minister-in-charge of the Home (Police) Department be pleased to state—

(a) if it is a fact that there has been increase in the number of road docoities in the district of Midnapur recently ;

(b) if so—

(i) the number of such incidents in the years 1984, 1985, 1986 till 20th February ; and

(ii) the steps taken by the Government in this regard ?

**Minister-in-charge of the Home (Police) Department :**

(a) Yes, very slight increase.

(b) (i) 1984 ... 8

1985 ... 10

1986 ... 3

up to 20-2-1986

(ii) (a) Intensive Police Patrol,

(b) Revitalization of Village Resistance Group.

(c) Frequent holding of raids and arrest of suspects.

**পশ্চিমবঙ্গে বিভিন্ন কারখানায় শ্রমিক ধর্মঘট**

৪২৭। (অনুমোদিত প্রশ্ন নং ১৪৪৭।) **শ্রী শৈলেন চ্যাটার্জি ঃ** শ্রম বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) গত আড়াই বৎসরে পশ্চিমবঙ্গে কতগুলি কারখানায় শ্রমিকরা ধর্মঘট করেছেন ;

(খ) এতে কত শ্রমিক জড়িত ছিল ;

(গ) ধর্মঘটে সামিল কোনও শ্রমিক উক্ত সময়ে ছাঁটাই হয়েছে কি ;

(ঘ) হয়ে থাকলে, তার সংখ্যা কত ; এবং

(ঙ) শ্রম দপ্তরের মাধ্যমে এই ধর্মঘটের কতগুলির মীমাংসা হয়েছে?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৮৩ সালের জুলাই মাস হইতে ১৯৮৫ সালের ডিসেম্বর পর্যন্ত সময়ে ৯০টি কারখানায় শ্রমিকরা ধর্মঘট করেছেন।

(খ) ৩,০৩,৯৪১ জন।

(গ) কোনও শ্রমিক ছাঁটাই হয়েছেন বলে জানা নেই।

(ঘ) প্রশ্ন ওঠে না।

(ঙ) ৪১টি ধর্মঘটের মীমাংসা হয়েছে।

**পশ্চিমবঙ্গে কয়লা, কেরোসিন ও চিনির সামগ্রীগত মাসিক চাহিদা**

৪২৮। (অনুমোদিত প্রশ্ন নং ১৫৩৭।) **শ্রী বিমলকান্তি বসু ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে কয়লা, কেরোসিন ও চিনির সামগ্রীগত মাসিক চাহিদা কত এবং

(খ) কেন্দ্রীয় সরকার উক্ত চাহিদার কত অংশ সরবরাহ করিয়া থাকেন?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) কয়লা—এক লক্ষ মেট্রিক টন। কেরোসিন—৮০,০০০ মেট্রিক টন। লেভিচিনি—৪০,০০০ মেট্রিক টন।

(খ) কেরোসিন এবং চিনির ক্ষেত্রে শতকরা ৬০ ভাগ এবং কয়লার ক্ষেত্রে কেন্দ্রীয় সরকার ৮০ শতাংশ বরাদ্দ করছেন, কিন্তু সরবরাহ ৬০ থেকে ৬৫ শতাংশ।

**হাওড়া জেলায় বন্ধ কলকারখানা**

৪২৯। (অনুমোদিত প্রশ্ন নং ১৬৫১।) **শ্রী অম্বিকা ব্যানার্জি ঃ** শ্রম বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৭৭ সাল থেকে ১৯৮৫ পর্যন্ত হাওড়া জেলায় কতগুলি কল-কারখানা বন্ধ হইয়াছে ;

(খ) তাতে কত শ্রমিক বেকার হইয়াছে ; এবং

(গ) এই সমস্ত বন্ধ কল-কারখানা খোলার জন্য সরকার কি কি ব্যবস্থা অবলম্বন করিয়াছেন?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৫২টি ইউনিট বন্ধ হয়।

(খ) ও (গ) ইউনিটগুলি বন্ধ হওয়ার জন্য ১০,৫৫৮ জন শ্রমিক ক্ষতিগ্রস্ত হন। আলাপ আলোচনা চালানোর ফলে ২৬টি ইউনিট পুনরায় খোলা সম্ভব হয়েছে এবং তার ফলে ২,৭৩৪ জন শ্রমিক উপকৃত হয়েছেন। অন্যান্য বন্ধ কারখানাগুলো খোলার জন্য যথাসম্ভব চেষ্টা চালিয়ে যাওয়া হচ্ছে।

**পশ্চিমবাংলায় মশকের উপদ্রব**

৪৩০। (অনুমোদিত প্রশ্ন নং ১৬৭৯।) **শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, বর্তমানে সার্বিকভাবে পশ্চিমবাংলায় মশকের উপদ্রব প্রচন্ডভাবে বেড়েছে ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর হ্যাঁ হলে, মশক দূরীকরণের জন্য কি ব্যবস্থা নেওয়া হয়েছে?

**স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) অন্যান্য বছরের মতো এ বছরও নভেম্বর থেকে মার্চ মাস অনুকূল আবহাওয়া জনিত মশকের উপদ্রব বেড়েছে।

(খ) প্রকৃতপক্ষে শুধু মশক দূরীকরণের জন্য কোনও পরিকল্পনা নাই। তবে কলকাতা ও কয়েকটি শহর অঞ্চলে ম্যালেরিয়া তথা ফাইলেরিয়া রোগ দমনের জন্য মশককূলের বংশ-বৃদ্ধি রোধ কল্পে শূককীট তেল ব্যবহৃত হচ্ছে।

**ঠিকা শ্রমিকদের নিয়োগ বিধির প্রয়োজনীয় সংশোধন**

৪৩১। (অনুমোদিত প্রশ্ন নং ১৬৯৮।) **শ্রী আবুল হাসানাৎ খান ঃ** শ্রম বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, রাজ্যের নির্মাণশিল্পে নিযুক্ত ঠিকা শ্রমিকদের বর্তমানে নিয়োগ বিধির প্রয়োজনীয় সংশোধন ও সংযোজনের জন্য সরকার উদ্যোগ গ্রহণ করিয়াছেন ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হইলে, এই বিধি প্রণয়নের কাজ কতদূর অগ্রসর হইয়াছে?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এবং (খ) বর্তমানে নির্মাণশিল্পে নিযুক্ত ঠিকা শ্রমিকদের নিয়োগ সম্পর্কে পৃথক কোনও বিধি নাই। এই শ্রেণীর শ্রমিকদের জন্য একটি সার্বিক আইন প্রণয়নের চেষ্টা চলছে। ইতিমধ্যে রিভিউ কমিটি অন্ লেবার ল'জ-এর অধীনে গঠিত উপ-সমিতি একটি খসড়া বিল তৈরি করেছেন। খসড়াটি ৬-৩-১৯৮৬ তারিখে অনুষ্ঠিত শ্রম উপদেষ্টা পর্ষদের সভায় উপস্থাপিত করা হয় এবং পর্ষদের সভ্যগণকে খসড়াটির উপর তাদের মন্তব্য সাতদিনের মধ্যে জানাবার জন্য অনুরোধ করা হয়। এইসব মতামত পাওয়ার পর সমস্ত বিষয়টি পর্যালোচনা করে দেখা হবে।

## ধুলিয়ানের বিড়ি শ্রমিকদের জন্য হাসপাতাল নির্মাণ

৪৩২। (অনুমোদিত প্রশ্ন নং ১৬৯৯।) **শ্রী আবুল হাসানাৎ খান ঃ** শ্রম বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, কেন্দ্রীয় সরকারের শ্রম দপ্তর কর্তৃক রাজ্য সরকার ও বিড়ি শ্রমিক কল্যাণ পরামর্শদাতা বোর্ড-এর সুপারিশ অনুযায়ী 'ধুলিয়ান' বিড়ি শ্রমিকদের জন্য একটি ৫০ শয্যা বিশিষ্ট সাধারণ হাসপাতাল নির্মাণের স্থান নির্বাচন করা হইয়াছিল ;

(খ) 'ক' প্রশ্নের উত্তর হ্যাঁ হইলে, উক্ত নির্ধারিত স্থানে ভিত্তিপ্রস্তর স্থাপন করা হইয়াছে কি ; এবং

(গ) 'না' হইলে, কোথায় ভিত্তিপ্রস্তর স্থাপন হইয়াছে এবং এই স্থান পরিবর্তন করার বিষয়ে রাজ্য সরকার অবগত আছেন কি?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) না।

(গ) রাজ্য সরকারের অগোচরে ৮-২-১৯৮৬ তারিখে অওরাঙ্গাবাদে ভিত্তিপ্রস্তর স্থাপন করা হইয়াছে। রাজ্য সরকার হাসপাতালের স্থান পরিবর্তনের কারণ জানিতে চাহিয়া কেন্দ্রীয় শ্রমমন্ত্রীকে ১৮-২-১৯৮৬ তারিখে একটি পত্র দিয়াছেন। পত্রের উত্তর এখনও পাওয়া যায় নাই।

## হুগলি জেলার উত্তরপাড়া-কালিপুর রাস্তা সংস্কার

৪৩৩। (অনুমোদিত প্রশ্ন নং ১৭৬০।) **শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** পূর্ত বিভাগের মন্ত্রী

মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হুগলি জেলার উত্তরপাড়া-কালিপুর রাস্তা সংস্কারের জন্য অর্থ মঞ্জুর হইয়াছে কি;

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হইলে, উক্ত মঞ্জুরীকৃত অর্থের পরিমাণ কত ; এবং

(গ) ৩১শে জানুয়ারি ১৯৮৬ পর্যন্ত উক্ত অর্থের কত পরিমাণ খরচ হইয়াছে?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ও (খ) রাস্তা রক্ষণাবেক্ষণের জন্য থোক বরাদ্দকৃত অর্থ-তহবিল থেকে রাস্তাটির সংস্কারের জন্য মোট আড়াই লক্ষ টাকা ধরা হইয়াছে।

(গ) মোট ২,০৪,০০০ টাকা।

**ভগবানপুর গ্রামীণ হাসপাতালের জন্য অ্যাম্বুলেন্স বরাদ্দ**

৪৩৪। (অনুমোদিত প্রশ্ন নং ১৮৭২।) **শ্রী প্রশান্তকুমার প্রধান ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মেদিনীপুর জেলার ভগবানপুর গ্রামীণ হাসপাতালে কোনও অ্যাম্বুলেন্স বরাদ্দ হয়েছে কি ; এবং

(খ) হয়ে থাকলে, কবে নাগাদ এটি হাসপাতালের কাজে ব্যবহার হবে বলে আশা করা যায়?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ভগবানপুর গ্রামীণ হাসপাতাল এখনও খোলা হয় নাই।

(খ) প্রশ্ন ওঠে না।

**'মে দিবস' শতবার্ষিকী উদ্‌যাপনের জন্য সরকারি কর্মসূচি**

৪৩৫। (অনুমোদিত প্রশ্ন নং ১৮৯৪।) **শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** শ্রম বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

মে দিবস শতবার্ষিকী উদ্‌যাপনের জন্য রাজ্য সরকার কোনও কর্মসূচি গ্রহণ করিয়াছেন কি?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

হ্যাঁ।

**হুগলি জেলার হাসপাতালগুলিতে অ্যাম্বুলেন্স ব্যবস্থা**

৪৩৬। (অনুমোদিত প্রশ্ন নং ১৮৯৫।) **শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হুগলি জেলার কয়টি হাসপাতালে কোনও অ্যাম্বুলেন্স নাই ; এবং

(খ) উক্ত হাসপাতালগুলিতে অ্যাম্বুলেন্স না থাকার কারণ কি?

**স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) দুইটি।

(খ) উক্ত হাসপাতাল দুইটি পূর্বে প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র ছিল। উক্ত স্বাস্থ্যকেন্দ্র দুইটিকে গ্রামীণ হাসপাতালে রূপান্তরিত করা হইয়াছে। নতুন গাড়ি ক্রয়ের উপর নিষেধাজ্ঞা বলবৎ থাকিবার কারণে হাসপাতাল দুইটির জন্য অ্যাম্বুলেন্স ক্রয় করা সম্ভব হয় নি।

**কোকিং কোল ও নন-কোকিং কোল-এর টন প্রতি বিক্রয়মূল্য**

৪৩৭। (অনুমোদিত প্রশ্ন নং ১৯৭৩।) **শ্রী জয়কেশ মুখার্জি ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৮১ হইতে ১৯৮৫ এই পাঁচ বছরে প্রত্যেক বছরে যথাক্রমে পশ্চিমবঙ্গে কোকিং কোল ও নন-কোকিং কোল-এর বিক্রয় মূল্য টন প্রতি কত ছিল ;

(খ) উপরোক্ত বছরগুলিতে উপরোক্ত পণ্য দুটির বিক্রয়মূল্যের কোনও বৃদ্ধি ঘটেছে কি ; এবং

(গ) 'খ' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, এর কারণ কি?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) খাদ্য ও সরবরাহ দপ্তর শুধুমাত্র জ্বালানী কয়লা (সফ্‌ট কোক) সরবরাহ ও বিতরণের ব্যাপারে প্রশাসনিক তদারকি করিয়া থাকে। সেজন্য এখানে শুধুমাত্র সফট কোকের তথ্য দেওয়া হইল।

| সাল | | | *কলিকাতা ও হাওড়া সদরের ক্ষেত্রে। টনপ্রতি বিক্রয় মূল্য টাকা |
|---|---|---|---|
| ১-১১-১৯৮১ | .. | .. | ৪৩১.৩৬ |
| ২৭-৫-১৯৮২ | .. | .. | ৪৬৮.৬৭ |
| ৯-২-১৯৮৩ | .. | .. | ৪৭৬.৯৮ |
| ১০-১০-১৯৮৩ | .. | .. | ৫০২.৪৭ |
| ৮-১-১৯৮৪ | .. | .. | ৫১৬.০৯ |
| ১-৪-১৯৮৪ | .. | .. | ৫৩৭.৮৯ |
| ১৭-১-১৯৮৫ | .. | .. | ৫৪১.৫৩ |

| সাল | | | *কলিকাতা ও হাওড়া সদরের ক্ষেত্রে। টনপ্রতি বিক্রয় মূল্য টাকা |
|---|---|---|---|
| ১৯-৩-১৯৮৫ | .. | .. | ৫৪২.৭৪ |
| ২৭-৬-১৯৮৫ | .. | .. | ৫৭০.৫৯ |
| ৯-১-১৯৮৬ | .. | .. | ৫৮৭.৫৬ |

(খ) হ্যাঁ, সফট কোকের বিক্রয়মূল্যের বৃদ্ধি ঘটেছে। (ক) অংশের উত্তর দ্রষ্টব্য।

(গ) জ্বালানী কয়লার মূল দর বৃদ্ধি, বিহার সরকারের রয়ালটি সেস বৃদ্ধি, পশ্চিমবঙ্গ সরকারের সেস বৃদ্ধি, কেন্দ্রীয় সরকার কর্তৃক ডিজেলের মূল্য বৃদ্ধির ফলে পরিবহন খরচ বৃদ্ধি ইত্যাদি বিভিন্ন কারণে বিভিন্ন সময়ে কোকিং কোলের বিক্রয়মূল্য বৃদ্ধি হয়েছে।

* কলিকাতা ও হাওড়া সদর ব্যাতীত অন্যান্য জেলার ক্ষেত্রে জেলা শাসকগণ বিক্রয়মূল্য নির্ধারণ করেন। সরবরাহ ব্যবস্থা ও দূরত্বের তারতম্যের জন্য বিভিন্ন জেলাতে বিক্রয়মূল্যের সামান্য হেরফের হয়।

**পশ্চিমবঙ্গে সিমেন্টর টনপ্রতি বিক্রয়মূল্য**

৪৩৮। (অনুমোদিত প্রশ্ন নং ১৯৭৫।) **শ্রী জয়কেশ মুখার্জিঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৮১ সালে থেকে ১৯৮৫ এই পাঁচ বছরের প্রত্যেক বছরে যথাক্রমে পশ্চিমবঙ্গে সিমেন্টের বিক্রয়মূল্য টন প্রতি কত ছিল ;

(খ) উপরোক্ত বছরগুলিতে ক্রমিক মূল্যবৃদ্ধি ঘটেছে কি ; এবং

(গ) ঘটলে তার কারণ কি?

**খাদ্য সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীঃ**

(ক) লেভি সিমেন্টের এফ ও আর মূল্য কেন্দ্রীয় সরকার কর্তৃক নির্ধারিত হয়। বিভিন্ন কর, লাভের হার ইত্যাদি যুক্ত হইবার পর কলিকাতা ও বিভিন্ন জেলাস্তরের সংশ্লিষ্ট অধিকর্তা কর্তৃক খুচরা মূল্য স্থিরিকৃত হয়। ঐ সময়েব কলিকাতার মূল্য তালিকা দেওয়া হইলঃ

| সময় | | | টনপ্রতি এফ. ও আর. মূল্য টাকা | টনপ্রতি খুচরা মূল্য টাকা |
|---|---|---|---|---|
| ১৪-০৭-১৯৮১ | .. | .. | ৪৫০.৬২ | ৫৮৩.৫০ |
| ২০-১০-১৯৮১ | .. | .. | ৫৩৬.০৯ | ৬৭৯.৪৯ |

| সময় | টনপ্রতি এফ. ও আর. মূল্য টাকা | টনপ্রতি খুচরা মূল্য টাকা |
|---|---|---|
| ২২-১-১৯৮২ .. .. | ৫৪০.১৯ | ৬৮৪.১০ |
| ২৭-২-১৯৮২ .. .. | ৬৪২.৮৪ | ৭৯৯.৩৯ |
| ১-৪-১৯৮২ .. .. | ৬৪০.৫৭ | ৭৯৬.৮৫ |
| ১-৭-১৯৮২ .. .. | ৬৪৬.১০ | ৮০৩.০৬ |
| ১-১০-১৯৮২ .. .. | ৬৫১.৪৮ | ৮০৯.১০ |
| ১-১-১৯৮৩ .. .. | ৬৫৩.৮৮ | ৮১১.৮০ |
| ১-৩-১৯৮৩ .. .. | ৭২৩.৮৮ | ৮৯০.৪৩ |
| ১-৪-১৯৮৩ .. .. | ৭২২.৪৮ | ৮৮৮.৮৫ |
| ১-৭-১৯৮৩ .. .. | ৭২৮.৯৬ | ৮৯৬.১৩ |
| ২-৭-১৯৮৩ .. .. | ৭৮০.৯৬ | ৯৫৪.৫৪ |
| ১-১০-১৯৮৩ .. .. | ৭৮৬.৯৩ | ৯৬১.২১ |
| ১-১-১৯৮৪ .. .. | ৭৯৬.৭৩ | ৯৭২.২৫ |
| ১-৪-১৯৮৪ .. .. | ৮০৫.৪৩ | ৯৮২.০২ |
| ১-৭-১৯৮৪ .. .. | ৮১৪.৪৭ | ৯৯২.১৭ |
| ১৯-৭-১৯৮৪ .. .. | ৮৫৪.৪৭ | ১,০৩৭.১০ |
| ১-১০-১৯৮৪ .. .. | ৮৬৪.৬৫ | ১,০৪৮.৫৪ |
| ১-১-১৯৮৫ .. .. | ৯১৩.৯৪ | ১,১০৩.৯০ |
| ১৭-৩-১৯৮৫ .. .. | ৯৩৩.৯৪ | ১,১২৬.৩৬ |
| ১-৪-১৯৮৫ .. .. | ৯৪০.৭৬ | ১,১৩৪.০২ |
| ১-৭-১৯৮৫ .. .. | ৯০০.২৯ | ১,০৮৮.৫৬ |
| ১-১০-১৯৮৫ .. .. | ৮৮৫.১২ | ১,০৭১.৫২ |
| ৩১-১২-১৯৮৫ .. .. | ৮৮৫.১২ | ১,০৮৪.০২ |

(খ) বেশিরভাগ ক্ষেত্রেই মূল্যবৃদ্ধি ঘটেছে। অবশ্য কিছু কিছু ক্ষেত্রে মূল্য হ্রাসও হয়েছে।

(গ) কেন্দ্রীয় সরকার কর্তৃক এফ. ও. আর মূল্য পরিবর্তনের সঙ্গে সঙ্গেই খুচরা মূল্য পরিবর্তিত হয়।

## ত্রিপুরাবাসী ছাত্রদের পশ্চিম বাংলায় বি এম এস পড়ানোর ব্যবস্থা

৪৩৯। (অনুমোদিত প্রশ্ন নং ২০৬৯।) **শ্রী লালবিহারী ভট্টাচার্য:** স্বাস্থ্য ও পরিবার বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, প্রতি বৎসর ত্রিপুরা সরকার ত্রিপুরাবাসী কিছু ছেলেকে নিজ খরচে বি এম এস পড়ার জন্য পশ্চিমবাংলায় পাঠান ;

(খ) ইহা কি সত্য যে—

(১) বি এম এস কোর্সের পরীক্ষাগুলি খুবই অনিয়মিত ও পরীক্ষার পর ফল বেরুতে ১/২ বৎসর লাগে,

(২) বি এম এস কলেজের প্রফেসর বা অন্যান্য স্টাফদের মাইনে নিয়মিত দেওয়া হয় না ;

(গ) বি এম এস পাশ করার পর উক্ত ছাত্রদের আর কোনও উচ্চ শিক্ষার ব্যবস্থা আছে কি, এবং

(ঘ) না থাকলে, এ বিষয়ে সরকার কোনও চিন্তা করছেন কি?

**স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী:**

(ক) বি এম এস কোর্স নামে কোনও কোর্স এই রাজ্যে চালু নাই।

(খ) (১) ও (২) প্রশ্ন ওঠে না।

(গ) ও (ঘ) প্রশ্ন ওঠে না।

## বিদ্যালয়গুলিতে কর্মরত করণিক বা চতুর্থ শ্রেণীর কর্মচারিদের যোগ্যতার ভিত্তিতে শিক্ষকতার অধিকার

৪৪০। (অনুমোদিত প্রশ্ন নং ২০৮৩।) **শ্রী সুভাষ গোস্বামী:** শিক্ষা (মাধ্যমিক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—রাজ্যের মাধ্যমিক বিদ্যালয়গুলিতে কর্মরত করণিক বা চতুর্থ শ্রেণীভুক্ত কর্মচারিদের মধ্যে কাহারও শিক্ষকতার জন্য নির্ধারিত শিক্ষাগত যোগ্যতা থাকিলে, তিনি সংশ্লিষ্ট বিদ্যালয়ে সরাসরি শিক্ষকতার জন্য আবেদন করিতে পারেন কি?

**শিক্ষা (মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী:**

হ্যাঁ, পারেন।

## মেদিনীপুর জেলার বড়রাফুয়া প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রের জন্য অ্যাম্বুলেন্স

৪৪১। (অনুমোদিত প্রশ্ন নং ২১০১।) **শ্রী অবন্তী মিশ্র:** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, মেদিনীপুর জেলার রামনগর ২নং ব্লকের অধীন বড়রাফুয়া প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রে কোনও অ্যাম্বুলেন্স নেই ; এবং

(খ) সত্য হলে, কবে নাগাদ উক্ত প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রে অ্যাম্বুলেন্স দেওয়া হবে?

**স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) মেদিনীপুর জেলার রামনগর ২নং ব্লকের অধীন প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রটির নাম বড় রাকুয়া, বড় রাফুয়া নয়। উক্ত প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রে কোনও অ্যাম্বুলেন্স নেই।

(খ) বলা সম্ভব নয়।

### পশ্চিমবঙ্গে কেরোসিন তেলের বাৎসরিক চাহিদা

৪৪২। (অনুমোদিত প্রশ্ন নং ২২৬৬।) **শ্রী গোপালকৃষ্ণ ভট্টাচার্য ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে বর্তমানে কেরোসিন তেলের বাৎসরিক চাহিদা কত ;

(খ) ১৯৮৫ সনে কেরোসিনের বাৎসরিক চাহিদা কত ছিল এবং কত পরিমাণ কেরোসিন তেল পাওয়া গিয়াছে ; এবং

(গ) বর্তমানে শহরে ও গ্রামে কেরোসিন তেলের মাথাপিছু বরাদ্দ কত?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) পশ্চিমবঙ্গে বর্তমানে কেরোসিন তেলের বাৎসরিক চাহিদা ৯ লক্ষ ৬০ হাজার মেট্রিক টন।

(খ) ১৯৮৫ সনে কেরোসিনের বাৎসরিক চাহিদা ছিল ৯ লক্ষ ৬০ হাজার মেট্রিক টন। ঐ চাহিদার পরিপ্রেক্ষিতে পাওয়া গিয়েছে ৫ লক্ষ ৬০ হাজার ১৩২ মেট্রিক টন।

(গ) বর্তমানে শহরাঞ্চলে কেরোসিনের মাথাপিছু বরাদ্দ সপ্তাহে ১/২ লিটার এবং গ্রামাঞ্চলে সপ্তাহে ১/৪ লিটার।

### হাওড়া জেলায় বন্ধ কলকারখানা

৪৪৩। (অনুমোদিত প্রশ্ন নং ২২৭৫।) **শ্রী অশোক ঘোষ ঃ** শ্রম বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হাওড়া জেলায় ছোট ও বড় মিলিয়ে সরকারি নথিভুক্ত মোট কয়টি কলকারখানা বর্তমানে বন্ধ আছে ; এবং

(খ) এর সঙ্গে মোট কতজন শ্রমিক জড়িত?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৩১-৩-১৯৮৬ তারিখে ৫টি কারখানা বন্ধ (ক্লোজার) আছে।

(খ) ৩৯৬ জন।

### নার্সদের প্রমোশনের ক্ষেত্রে বিভিন্ন নীতি

৪৪৪। (অনুমোদিত প্রশ্ন নং ২৩২৮।) **শ্রী অম্বিকা ব্যানার্জি ঃ** শ্রম বিভাগের মন্ত্রী

মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে প্রমোশনের ক্ষেত্রে বিশেষ করে নার্সদের ক্ষেত্রে, এক এক সময় এক এক নীতি গ্রহণ করা হচ্ছে ; এবং

(খ) বার্ন্টিকুরি ই এস আই হাসপাতালের নার্সদের প্রমোশন বন্ধ হয়ে আছে?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) না। নার্সদের ক্ষেত্রে পাঁচ বৎসর বা ততোধিক কালের অভিজ্ঞতা সম্পন্ন নার্সদের পরবর্তী উচ্চ গ্রেডে প্রমোশন দেওয়া হয়ে থাকে।

(খ) না। ই এস আই হাসপাতালগুলির সমস্ত নার্সদের গ্রেডেশন লিস্টের ভিত্তিতে পরবর্তী উচ্চতর গ্রেডে প্রমোশন দেওয়া হচ্ছে।

**হাসপাতাল সুপারিনটেনডেন্টের বিরুদ্ধে অর্থ তছরুপের অভিযোগ**

৪৪৫। (অনুমোদিত প্রশ্ন নং ২৫৪২।) **শ্রী নবনী বাউরী :** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বাঁকুড়া সম্মিলনী মেডিক্যাল কলেজ হাসপাতালের সুপারিনটেনডেন্ট-এর বিরুদ্ধে অর্থ তছরূপের কোনও অভিযোগ আছে কি ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্র 'হাঁ' হইলে, কত টাকা তছরূপ করা হইয়াছে এবং এ ব্যাপারে কি ব্যবস্থা নেওয়া হইয়াছে?

**স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

## Adjournment Motion

**Mr. Speaker :** Today I have received one notice of Adjournment Motion from Shri Kashinath Mishra on the subject of deplorable condition of lepers in the State.

The subject-matter of the motion does not call for adjournment of business of the House.

I, therefore, withhold my consent to the motion. The Member may, however, read out the text of his motion as amended.

**শ্রী কাশীনাথ মিশ্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার প্রস্তাব হচ্ছে এই যে, জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তার কাজ মুলতুবি রাখছেন। বিষয়টি হল—

অসংক্রামক হওয়া সত্ত্বেও সাধারণ মানুষ কুসংস্কার বশত কুষ্ঠ হাসপাতাল থেকে রোগীদের বাসস্থানে নিয়ে যেতে চাইছেন না। ফলে রোগীরা স্থায়ীভাবে হাসপাতালে বসবাস করতে বাধ্য

হচ্ছেন। যার জন্য কুষ্ঠ হাসপাতালগুলিতে দীর্ঘদিনের রোগীরা হাসপাতাল না ছাড়ায় নতুন রোগী ভর্তি হতে পারছেন না। রাজ্য সরকারও রাজ্যের স্বাস্থ্য কেন্দ্রগুলিতে কুষ্ঠ রোগের চিকিৎসারও ব্যবস্থা করতে এবং কুষ্ঠ রোগীদের পুনর্বাসনেও ব্যর্থ হয়েছেন।

## Calling Attention To Matters Of Urgent Public Importance

**Mr. Speaker:** Today I have received one notice of Calling Attention, namely :-

1. Widespread out-break of enteric disease and Jaundice in South 24-Parganas, Sundarban area and in greater Calcutta—Shri Kashinath Mishra.

I have selected the notice. The Minister-in-Charge may please make a statement today, if possible or give a date. I do not know whther it is possible for the Minister concerned to make the statement today. পতিতবাবু, স্বাস্থ্যমন্ত্রী কালকে স্টেটমেন্ট দিতে পারবেন কিনা আপনি চেষ্টা করে দেখুন। যদি পারেন তাহলে দিয়ে দিতে বলুন।

**শ্রী পতিতপাবন পাঠক:** স্যার, আমি যতদূর জানি স্বাস্থ্যমন্ত্রী নিজেই অসুস্থ হয়ে পড়েছেন। যাই হোক, আমি কন্ট্রাক্ট করার চেষ্টা করছি, যাতে তিনি এখানে আসতে পারেন।

Mr. Speaker: Now, I request the Minister-in-charge of Education (Higher) Department to make a statement on the following subjects. 1. Reported threats by the Vice-Chancellor to close down the Calcutta University and proposal of the Syndicate. (Attention called by Shri Amalendra Roy and Shri Anil Mukherjee) and 2. Agitation by a class of employees of the Calcutta University in the chamber of Vice-Chancellor (Attention called by Shri Shaikh Imajudding and Shir Kashinath Mishra on the 29th April 1986).

## STATEMENT BY MINISTER UNER RULE 198

**Shri Nirmal Kumar Bose:** Sir, with your permission, I rise to make the following statement in reply to the Calling Attention notice given by Shri Amalendra Roy and Shri Anil Mukherjee on the 30th April, 1986 and by Shri Shaikh Imajuddin and Shri Kashinath Mishra on the 29th April, 1986).

The situation in Calcutta University is causing concern. The reported threat of the Vice-Chancellor to close down the Calcutta University has engaged the attention of the Government. Government has also seen the reported reaction of the Syndicate of the said University opposing the threatened close down.

It has been ascertained that in his letter dated 29.4.86 to the Members of the Syndicate, the Vice-Chancellor, Calcutta University has

complained against the agitational activities of the employees association led by Shri Parimal Das and has indicated that unless the Syndicate can persuade the said association to refrain from such activities, he sees no alternative to closing the university for some period. The Syndicate in its resolution dated 29.4.86 (Item no. 21) has recalled the issue of unjust dismissal of 5 employees without giving them the scope of self-defence. The Syndicate has regretted that during discussion on this issue the Vice-Chancellor refused to pay heed to its request to insititute a fresh inquiry by three respected Members of the Syndicate. The Syndicate has also regretted that instead of relying on the cooperation of the Senate and the Syndicate repeatedly offered to him, the Vice-Chancellor has chosen the course of unnecessary confrontation. The Syndicate has declared that it is totally unwarranted on the Vice-Chancellor's part to hold out the threats of closing down the University. Accordingly, the Syndicate has put on record its strong disapproval of the attitude of the Vice-Chancellor and has resolved that there is no reason for closing the university even for a day.

Government is interested in the smooth running of all the Universities in the State, including the Calcutta University. It appears, however, that the smooth functioning of the Calcutta University which was restored with considerable efforts after the Left-Front Government was installed in the State in 1977, is being adversely affected. Some of the dicisions of the present Vice-Chancellor have not at all contributed to the maintenance of normality in the environment. Reliance on emergency provisions in preference to confidence in ordinary laws has aggravated the deteriorating situation. The grievances of the agitating employees are not restricted only to the dismissal of the five persons noted above. The employees concerned have been levelling charges, among others, of favourtism and financial irregularities and have alleged creation of a reign of terror in the University by the Vice-Chancellor.

Government expects the Vice-Chancellor to work in collaboration with Senate and Syndicate and to respect the democratic set up provided by the Calcutta University Act, 1979, in letter and spirit. However, the available indications do not seen to justify any optimism about such a prospect.

**শ্রী পতিতপাবন পাঠক :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এ ব্যাপারে কালকে আমি বলেছিলাম কিন্তু হাউসের পরে যখন আমি কন্ট্রাক্ট করি তখন দেখি মন্ত্রী কুচবিহারে চলে গিয়েছেন।

**মিঃ স্পিকার :** বিনয়বাবু বলুন।

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কালকে এগ্রিকালচারাল মিনিস্টার

কমল গুহ মহাশয় ছিলেন। সম্প্রতি দিল্লিতে যে মিটিং হয়েছে তাতে আমাদের এগ্রিকালচারাল সেক্রেটারি, তিনি অ্যাটেন্ড করেছিলেন। পশ্চিমবঙ্গ, বিহার, উড়িষ্যা আসাম—যেগুলি পাট গ্রোয়িং রাজ্য সেখানকার এগ্রিকালচারের লোকদের ডাকা হয়েছিল। সেখানে যে আলোচনা হয়েছে তাতে সংবাদপত্রে একটু ভুল বেরিয়েছে যে একেবারে কমপ্লিটলি স্টপ করে দেবার সিদ্ধান্ত হয়নি। কিন্তু যে আলোচনা হয়েছে সেই আলোচনায় কেন্দ্রীয় সরকার বলেছেন যে বাই ফেজেস এটা কমিয়ে আনতে হবে এবং এটাই মারাত্মক। কারণ পশ্চিমবাংলায় ক্যাশক্রপ হিসাবে জুটটা ভেরি ইমপর্টেন্ট। এখানে তিনটি মূল শিল্পের ভেতরে আছে চা, ইঞ্জিনিয়ারিং এবং পাট। আগে আরও বেশি ছিল বর্তমানে এই পাটশিল্পে প্রায় ২ লক্ষের মতন শ্রমিক কাজ করেন এবং জুট কালটিভেশনে প্রায় ৪০ লক্ষের মতন কৃষক পরিবার তারা এতে নিযুক্ত আছে। সারা ভারতবর্ষের মধ্যে জুট প্রডিউসিং ডিসট্রিক্ট হিসাবে নদীয়া জেলা ফার্স্ট। নদীয়া, মুর্শিদাবাদ, ওয়েস্ট দিনাজপুর, জলপাইগুড়ি, কুচবিহার ইত্যাদি জেলা আছে। এ ছাড়া বিভিন্ন জেলায় যেমন হাওড়া, হুগলি ইত্যাদি কিছু কিছু করা হয়। আমাদের পশ্চিমবাংলাতে এটা একটা মস্তবড় জিনিস। সম্প্রতি কেন্দ্রীয় সরকার কতকগুলি সিদ্ধান্ত নিয়েছেন এবং রেলওয়ে বোর্ড ঘোষণা করেছেন— জুট মিলগুলিতে প্রধানত দু রকম জিনিস তৈরি হয়। একটি হচ্ছে হেসিয়ান যার থেকে গানি ব্যাগ তৈরি হয় এবং আর একটি কাপপেট ব্যাকিং। এখন এই গ্যানি ব্যাগ দিয়ে যে সমস্ত জিনিস খাদ্য শষ্য ছাড়া সরকারের প্রধান কাজে নিয়োজিন হল যেমন—লবন, সার এবং সিমেন্ট , ইতিমধ্যে সেখানে নির্দেশ দেওয়া হয়েছে যে এগুলি পলিথিনের ব্যাগে দিতে হবে। তার ফলে বহু কোটি, প্রায় ৫ কোটি শুধু লবনে, তারপরে সিমেন্ট আছে, ফার্টিলাইজার আছে, কালকে বোধ হয় এটা নিয়ে ডিবেট হবে, সমস্ত ফিগার তার আগে আমি কালেক্ট করব এবং তখন সেগুলি বলা যাবে, তবে অন্তত পক্ষে ধরে নেওয়া যায় যে ১০/১৫ কোটি হবে, সঠিক ফিগার এখন বলা যাচ্ছে না যে এত ব্যাগ যার একটা ডিম্যান্ড ভীষণ ভাবে আজকে চলে যাচ্ছে। এগুলি করতে গেলে সব তো আবার ফরেন থেকে আনা যাবে না। ফরেন থেকে আনতে গেলে আপনারা জানেন, বৈদেশিক মুদ্রা যে পরিমাণ ঘাটতি হচ্ছে, সেটা একটা বিপুল পরিমাণ। গত ষষ্ঠ পরিকল্পনায় গড়ে ৫ হাজার কোটি টাকা আমাদের বৈদেশিক বাণিজ্যে ঘাটতি হয়েছে। এই বছর সপ্তম পরিকল্পনায় এটা ঠিক করা হয়েছিল যে ক্রমশ এক্সপোর্ট বাড়িয়ে ইমপোর্ট কমিয়ে এই ঘাটতি কমান হবে। কিন্তু এই বছর ১৯৮৬ সালের মার্চ পর্যন্ত যা হয়েছে তাতে কমের পরিবর্তে অর্থাৎ ৫ হাজার কোটি যেটা ছিল, সেটা বেড়ে ৮ হাজার কোটির উপরে হয়েছে। তবে ফাইনাল ফিগার এখনও পাওয়া যায়নি। একটা সাংঘাতিক অবস্থা হয়েছে। এই পলিথিনের ব্যাগ বাইরে থেকে ইমপোর্ট করতে হবে এবং তাতে অবস্থা আরও খারাপ হবে। এটাতে শুধু যে আমাদের এখানের অর্থনীতি ক্ষতিগ্রস্ত হচ্ছে তা নয়, আমাদের যে ফরেন এক্সচেঞ্জ আর্ন হয় সেদিক থেকেও জুটের ক্ষেত্রে ক্ষতি হবে। আমি এক্সজাক্ট ফিগারটা এখন বলতে পারছি না, কালকে বলতে পারব। তবে সম্ভবত ২৫০ শত থেকে ২৮০ কোটি টাকার মতো। এটা একটা সাংঘাতিক ব্যাপার। এই রকম একটা গুরুত্বপূর্ণ বিষয়ে এইভাবে চটকলে সিদ্ধান্ত নেওয়া ক্ষতিকারক হয়েছে। এই প্রসঙ্গে আমি যতটা খবর রাখি যে প্রত্যেকটা প্রদেশ যেমন উড়িষা, বিহার আসাম, তারা এ বিষয়ে জানিয়ে দিয়েছে। আমাদের পাশে বাংলাদেশ যেটা পাট শিল্পের উপরে নির্ভরশীল তারা অন্য পথ নিয়েছে যেটা আমাদের এখানকার সরকার নিচ্ছে না।

পাটশিল্পের জন্য সেখানে গভর্নমেন্ট থেকে একটা অর্ডার দেওয়া হয়েছে যে অন্য কিছু দিয়ে কার্পেট ব্যাকিং করা চলবে না, এই জুটের মাধ্যমে কার্পেট ব্যাকিং হতে হবে এবং তার জন্য জুট মার্কেট থেকে একটা কার্যকর ব্যবস্থা গ্রহণ করা হয়েছে। কিন্তু এখানে সেটা তুলে দেওয়া হয়েছে। এটা একটা সাংঘাতিক ব্যাপার। সে জন্য আমার মনে হয় এই বিষয়ে গভীর ভাবে ভাববার আছে। এই সম্পর্কে ওরা বলেছে যে স্টক করতে পারেনি। এখন যা বলা হয়েছে, আমি যতদুর শুনেছি তাতে ৪৭ লক্ষ বেল। সেটাতে নানা কারণে দাম পাওয়া যাচ্ছিল না বলে খানিকটা দামের জন্য ঠিক করা হয়েছিল যে কিছুটা কমানো দরকার। কিন্তু এটা তা নয়। এটা হচ্ছে পরিকল্পনা নিয়ে একেবারে এমন ব্যবস্থা নেওয়া হয়েছে যাতে পাট শিল্পকে ধ্বংস করার একটা ব্যবস্থা করা হয়েছে। সে জন্য পাট শিল্পে নিযুক্ত শ্রমিক এবং পাট চাষে নিযুক্ত কৃষকদের সাংঘাতিক অবস্থার সৃষ্টি হবে। কাজেই এটা নিয়ে গভীর ভাবে চিন্তা করা দরকার আছে। এই সম্পর্কে বিস্তারিত তথ্য দিয়ে কালকে যদি ডিবেট হয় তখন বলব।

## MENTION CASES

[10-10 — 10-20 P.M.]

**শ্রী অনুপকুমার চন্দ্র:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় শিক্ষা মন্ত্রীর মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন যে আমাদের এই পশ্চিমবাংলায় স্কুলগুলিতে ছোট ছোট ছেলে মেয়েদের উপরে কি ধরনের চাপ সৃষ্টি করা হচ্ছে। এই সমস্ত ছোট ছোট ছেলে মেয়েরা সকাল বেলায় স্কুলে যায়, স্কুল থেকে বাড়ি ফেরে এবং বাড়িতে ফেরার পরে আবার তারা পড়াশুনার মধ্যে ব্যস্ত থাকে। কারণ তাদের স্কুলগুলিতে পড়াশুনার চাপ এতো বেশি বাড়ছে, বই-পত্র এতো বেশি বেড়েছে যে তারা স্কুল থেকে ফিরে আর খেলাধুলা করতে পারে না বা অন্যান্য শিশুরা যে সব সুযোগ সুবিধা পায় সেগুলি তারা পায়না। তাই মাননীয় শিক্ষা মন্ত্রীর কাছে আবেদন যে পরবর্তীকালে যাতে এই সমস্ত শিক্ষা প্রতিষ্ঠানের উপরে চাপ সৃষ্টি করা হয় এবং এই সমস্ত শিশুদের যেভাবে শিক্ষা দেওয়া উচিত, তাদের মানসিকতা যেভাবে গড়ে তোলা উচিত সেইভাবে যদি সিলেবাস তৈরি করা হয় তাহলে আমার মনে হয় এই সমাজে নতুন পথ দেখাতে পারব। কারণ এই শিশুদের মনে যদি আমরা প্রথমেই লেখা-পড়ার প্রতি একটা ভীতি ঢুকিয়ে দিই তাহলে বোধ হয় আমরা অন্যায় করব। এই কথা অধ্যক্ষ মহাশয় আপনি নিশ্চয়ই জানেন এবং অনুভব করতে পারছেন, যদিও আমরা বিনা পয়সায় বিভিন্ন স্কুলের মাধ্যমে শিক্ষা দিয়ে থাকি। তা সত্ত্বেও সেই সব স্কুলে হাতের কাজ করার নাম করে যেভাবে অভিবাবকদের উপর চাপ সৃষ্টি করা হয়, কোনও কোনও স্কুলে এক একটা হাতের কাজের জন্যে ১০০/২০০ টাকা পর্যন্ত ছাত্র ছাত্রীদের কাছ থেকে নেওয়া হয়। অনেক স্কুল আছে যেখানে বছরে এই হাতের কাজের জন্যে হাজার দুয়েক টাকা অভিভাবকদের খরচ করিয়ে দেওয়া হচ্ছে। এই হাতের কাজের জন্যে যে ক্লাস হয়, এই ক্লাসে কিন্তু কোনও শিক্ষক বা কোনও শিক্ষিকা স্কুলে বসে এই হাতের কাজ করান না। আমরা ছোট বেলায় দেখেছি এবং যে ক্রাফ্‌টের ক্লাস করেছি, তাতে দেখেছি স্কুলের খরচে এই শিক্ষা ব্যবস্থা রাখা হত, এবং ছাত্রছাত্রীদের হাতের কাজ শেখানো হত। কিন্তু বর্তমানে ছাত্রছাত্রীদের কাছ থেকে হাতের কাজ বাবদ এই রকম ভাবে খরচ নেওয়া হচ্ছে বা খরচ করিয়ে দেওয়া হচ্ছে।

**শ্রী ক্ষিতিভূষণ রায় বর্মন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। গত ২৫ তারিখে আমার কনস্টিটিউয়েন্সির মায়াপুরে একজন মধ্য বয়স্ক মানুষকে খুন করা হয়েছে, পাঁচ জন যুবক এই খুন করেছে এবং এই খুনের কায়দা অত্যন্ত নৃশংস। প্রথমে তাকে বল্লম দিয়ে খোঁচানো হয়েছে, তারপর তার একটা হাত কেটে নামিয়ে দেওয়া হয়েছে। তার স্ত্রী যখন তাকে বাঁচাতে গেছে, তখন তার মুখের অর্ধেকটা কেটে নামিয়ে দেয়। তারপর সেই মধ্য বয়স্ক মানুষটির মাথাটি কেটে নামিয়ে দেওয়া হয়। এই মৃত আয়ুব মণ্ডল আমাদের মার্ক্সবাদী কমিউনিস্ট পার্টির লোক এবং যে পাঁচজন তাকে মারল, আমি অত্যন্ত দুঃখের সঙ্গে এখানে বলছি তারা সকলেই কংগ্রেস সদস্য। এই কাজটা একই পরিবারের মধ্যে ঘটেছে। একই পরিবারের দুজন মানুষ একজন মার্ক্সবাদী কমিউনিস্ট পার্টি করেন আর ঐ পাঁচজন ঐ পরিবারেরই আর একটি অংশ এবং ওরা পাঁচ ভাই, তারা খুন করেছে। স্ত্রী এখন মরণাপন্ন অবস্থায় হাসপাতালে, সুতরাং ওদের প্রটেকশনের ব্যবস্থা করা উচিত।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মন্ত্রিসভার দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন এবং আমাদের রাজ্য সরকারও জানেন বাঁকুড়াতে যে ৬৩০ মেগাওয়াটের থার্মাল প্ল্যান্ট হচ্ছে কালিদাসপুরে, মেজিয়াতে, সেই থার্মাল প্ল্যান্টের জন্যে রাজ্যে সরকার জমি দিয়েছে এবং ২০/৩/৮৬ তারিখে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে অ্যাপ্রুভাল পেয়েছেন। আমি কয়েকদিন আগে ৬ই এপ্রিল বসন্ত শাঠের কাছ থেকে একটা চিঠি পেয়েছি, তাতে তিনি যেটা লিখছেন সেটা হচ্ছে, 'so far only contour survey and soil investigation have been completed. The land for the project is yet to be formally released by the Government of West Bengal. The programme for laying for foundation of this project can be formulated only after some progress in this regard is made' এবং আমার বক্তব্য হচ্ছে, এই কাজটা তরান্বিত করার জন্য রাজ্য সরকার জমি রিলিজ করে দিয়েছেন এবং এর জন্য ১৯৮৫-৮৬ সালে ১০ কোটি টাকা দেওয়া হয়।

[10-20 — 10-30 P.M.]

**শ্রীমতী অপরাজিতা গোপ্পী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় স্বাস্থ্য মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন কলকাতার পি. জি. হাসপাতাল একটি বিখ্যাত হাসপাতাল, কিন্তু কিছু দিন যাবত এই হাসপাতলটির হার্ট ইউনিটে প্রশাসনিক বিশৃঙ্খলতা চলছে। সেখানে দুজন প্রথিতযশা ডাক্তারকে কেন্দ্র করে বিশৃঙ্খলতার সৃষ্টি হয়েছে, ফলে রুগীদের ক্ষতি হচ্ছে। ঐ দুজন ডাক্তারের একজনকে পি. জি. হাসপাতাল থেকে নীলরতন সরকার হাসপাতালে বদলি করা হয়েছিল, তিনি বদলির আদেশকে চ্যালেঞ্জ করে হাই কোর্টে এবং সুপ্রিম কোর্টে কেস করে হেরে গিয়েও বদলির আদেশ এবং কোর্টের নির্দেশ না মেনে পি. জি. হাসপাতালের হার্ট ইউনিটেই রয়েছেন। ফলে সেখানে বিশৃঙ্খলতার সৃষ্টি হয়েছে। রুগীদের প্রচণ্ড দুর্ভোগ ভোগ করতে হচ্ছে। আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্য মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি, অবিলম্বে পি.জি. হাসপাতালের হার্ট ইউনিটের বিশৃঙ্খলতা দূর করার জন্য উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করুন।

**শ্রী অবন্তী মিশ্র:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১৯৮২-৮৩ সাল থেকে প্রতিটি বাজেট অধিবেশনে এবং স্বল্পকালীন অধিবেশনে এই পবিত্র বিধানসভায় উল্লেখ পর্বে আমরা যে বিষয়গুলি উল্লেখ করছি সংশ্লিষ্ট বিভাগের মন্ত্রী মহোদয়গণ সে বিষয়গুলির প্রতি কতটা দৃষ্টি দেন সে বিষয়ে আমাদের সন্দেহ আছে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, মেদিনীপুর জেলার বিশ্বনাথপুর শিক্ষক শিক্ষণ সংস্থাটির গৃহ নির্মাণের উপযোগী ৪ একর জমি থাকা সত্ত্বেও শিক্ষা বিভাগ থেকে গৃহ নির্মাণ করা হচ্ছে না। এর ফলে ঐ শিক্ষণ প্রতিষ্ঠানটির ছাত্র এবং শিক্ষকরা অবর্ণনীয় দুর্ভোগ ভোগ করছে। সমস্যা সঙ্কুল রামনগর এলাকার দারুণ সমস্যাগুলির মধ্যে বিশ্বনাথপুর শিক্ষণ সংস্থাটির গৃহ নির্মাণ সমস্যা অন্যতম। এই সমস্যাটি সহ অনেক সমস্যার প্রতিই আমি মাননীয় মন্ত্রী মহোদয়গণের দৃষ্টি আকর্ষণ করেছি, কিন্তু এখন পর্যন্ত কোনও প্রতিকার হয় নি। যাই হোক তথাপি আমি সমস্যা সমাধানের উদ্দেশ্য নিয়েই আবার এই সমস্যার প্রতি মাননীয় শিক্ষা মন্ত্রী মহাশয়রে দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সুভাষচন্দ্র রায়:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি একটি গুরুতর বিষয়ের প্রতি মন্ত্রিসভার এবং বিধানসভার দৃষ্টি আকর্ষণ করছি। গত ২১/৪/৮৬ তারিখের পুলিশি কার্যকলাপ সম্বন্ধে গত ২৬/৪/৮৬ তারিখের 'বর্তমান' কাগজে যে সংবাদ প্রকাশিত হয়েছে সে সংবাদটির প্রতি আমি বিধানসভার সদস্যদের এবং স্বরাষ্ট্র মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। ঐ সংবাদে বলা হয়েছে, "পুলিশের হাত কামড়ে ইজ্জত বাঁচায় লিপিকা"। কিন্তু আমি দায়িত্ব নিয়ে বলছি, ঐ সংবাদটি সম্পূর্ণ অসত্য সংবাদ, ভিত্তিহীন সংবাদ এবং রাজনৈতিক উদ্দেশ্য প্রণোদিত সংবাদ। কয়েক মাস আগে গোকুলনগর গ্রামে সন্তু হালদার নামে এক ব্যক্তিকে কতিপয় কংগ্রেসি সমজাবিধোরী খুন করে মাটির তলায় পুঁতে রেখেছিল এবং পরবর্তীকালে তা আবিষ্কৃত হয়েছিল। সুভাষ মণ্ডল নামে এক ব্যক্তি অন্যান্য আসামিদের সঙ্গে ঐ ঘটনায় জড়িত ছিল এবং সে লাশ আবিষ্কৃত হবার পর থেকে পালিয়ে গা ঢাকা দিয়েছিল ২১/৪/৮৬ তারিখে পুলিশ সংবাদ পেয়ে তার বাড়িতে তাকে গ্রেপ্তার করতে যখন যায় তখন লিপিকা নস্কর পুলিশের হাত কামড়ে তাকে পালিয়ে যেতে সাহায্য করেছিল। এই হচ্ছে প্রকৃত ঘটনা।

**শ্রী সেখ ইমাজুদ্দিন:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় কৃষি মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমরা জানি পশ্চিমবঙ্গের কৃষকরা নানাভাবে ক্ষতিগ্রস্ত হয়, কারণ প্রতি বছরই নানাভাবে তাদের ফসল নষ্ট হয়। প্রাকৃতিক দুর্যোগ, খরা, বন্যা, অতিবৃষ্টি, শিলাবৃষ্টি প্রভৃতির জন্য প্রতি বছর ফসল নষ্ট হয়, ফলে কৃষকরা ক্ষতিগ্রস্ত হয়। সেই কারণে অবিলম্বে পশ্চিমবঙ্গে কৃষকদের স্বার্থে শস্য বিমা চালু করা দরকার। বর্তমানে চাষের খরচ প্রচণ্ড বেড়ে গেছে, এই অবস্থায় অবিলম্বে শস্য বিমা চালু করা প্রয়োজন। আমরা জানি আমাদের কৃষকরা সংগঠিত নয়, তারা অসংগঠিত, ফলে তাদের মুখে ভাষা নেই। এই সমস্ত মূক ও বধিরদের স্বার্থকে রক্ষা করার জন্য অবিলম্বে শস্য বিমা চালু করার জন্য আমি মাননীয় কৃষি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি।

**শ্রী নটবর বাগদি:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আদিবাসী ও তফসিলি কল্যাণ বিভাগের এবং খাদ্য দপ্তরের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন

স্যার, আদিবাসী ও তফসিলি ছাত্র-ছাত্রীরা মাসিক যে ৭৫ টাকা পায় তাতে তাদের চলে না। ট্রাইবাল এলাকায় ট্রাইবাল পিপিল্‌দের রেশনে ভরতুকি দেওয়া হচ্ছে। যে সমস্ত ছাত্র-ছাত্রীরা হোস্টেলে থাকে তাদের যাতে রেশনে ভরতুকি দেবার ব্যবস্থা করা হয় তারজন্য অনুরোধ করছি এবং তার সাথে সাথে মাইনোরিটি কমিউনিটি যারা আছে, মুসলমান সম্প্রদায় (আনসারি) তারা যেখানে থেকে পড়াশুনা করে সেখানে যাতে রেশনে ভরতুকি দেওয়া হয় তারজন্য সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সুধাংশুশেখর মাঝি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমি যে এলাকা থেকে নির্বাচিত হয়ে এসেছি বান্দুয়ান বিধানসভা কেন্দ্র, সেখানে দুটি ব্লক আছে, মানবাজার এবং বান্দুয়ান, এখনও পর্যন্ত সেখানে বিদ্যুৎ লাইন নেই। সেইজন্য আমি মাননীয় বিদ্যুৎমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি অবিলম্বে যাতে মানবাজার ২ নম্বর ব্লক এবং বান্দুয়ান ব্লকে বৈদ্যুতিকরণের ব্যবস্থা করা হয় তারজন্য প্রয়োজনীয় ব্যবস্থা নিতে অনুরোধ করছি।

**শ্রী শীশ মহম্মদ :** মাননীয় অধ্যক্ষ মহাশয় আমি আপনার মাধ্যমে একটি বিশেষ গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় ভূমি ও ভূমি রাজস্ব মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার এলাকায় সুতি, শ্যামসেরগঞ্জ এবং রঘুনাথগঞ্জ এলাকায় ৫৫টি মৌজা ভারত সরকারের পরিকল্পনার জন্য ফিডার ক্যানেল কেটে সেখানে কৃত্রিম জলাশয় সৃষ্টি করা হয়েছে। ফলে সেখানকার কৃষকেরা আজ ১০/১২ বছর ধরে ফসল উৎপাদন করতে পারছে না। বর্তমানে তাদের উপর খাজনা দেওয়ার জন্য সরকার থেকে খুব চাপা-চাপি শুরু হয়েছে। যেহেতু তার ১০ বছর ধরে ফসল উৎপাদন করতে পারছে না—বর্তমানে তারা পাট মজুরের কাজে নিযুক্ত হয়েছে—সেহেতু তারা খাজনা দেবে কি করে? সুতরাং এই খাজনা মকুব করার জন্য আমি মাননীয় ভূমি ও ভূমি রাজস্ব মন্ত্রী মহাশয়কে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী উমাকান্ত রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্য মন্ত্রীদ্বয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচিত এলাকা হাসানে জনসাধারণের জন্য চিকিৎসার কোনও ব্যবস্থা নেই বললেই চলে। যেটুকু আছে তাও খুঁড়িয়ে খুঁড়িয়ে চলছে। সেখানে ডাক্তার এবং নার্সের অভাব। লোকজন না থাকার ফলে অনেক হাসপাতালের দরজা-জানালা চুরি যাচ্ছে। যোগাযোগ ব্যবস্থা বিচ্ছিন্ন। কোনও কোনও জায়গায় ডাক্তারের অভাবে কমপাউনডার কাজ চালাচ্ছে, জনসাধারণ প্রাথমিক চিকিৎসাটুকুও পাচ্ছে না। আই. পি. পি. ফোরের মাধ্যমে সাধারণ মানুষ কিছুটা যাতে চিকিৎসার সুযোগ পায় তারজন্য ব্যবস্থা গ্রহণ করা হোক। আর যে সমস্ত হাসপাতালে ডাক্তার নেই সেখানে ডাক্তার পাঠাবার জন্য আমি সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ করছি।

**শ্রী মাধবেন্দু মহান্ত :** মাননীয় স্পিকার স্যার, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রী তথা মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। নদীয়া জেলা দেশ বিভাগের ফলে দ্বি-খণ্ডিত হয়েছে। অর্ধেকটা অধুনা বাংলাদেশের মধ্যে চলে গেছে। নদীয়া জেলায় আগে ৫টি মহকুমা ছিল। তারমধ্যে কুষ্টিয়া, চুয়াডাঙ্গা এবং মেহেরপুর মহকুমার অর্ধেক বাংলাদেশের মধ্যে চলে গেছে। এখন কৃষ্ণনগর মহকুমাকে উত্তর এবং দক্ষিণ এই দুইভাগ করে শাসন

(অ্যাডমিনিস্ট্রেশন) চালানো হচ্ছে। এখন উত্তর মহকুমার হেড-কোয়ার্টার হচ্ছে কৃষ্ণনগরে। এখন এই কৃষ্ণনগরে হেড কোয়ার্টার থাকার দরুন দূরের লোকেদের খুব অসুবিধা হচ্ছে। সরকারের সিদ্ধান্ত হচ্ছে তেহট্টতে নতুন উত্তর মহকুমার হেড-কোয়ার্টার করা হবে। কিন্তু এখনও পর্যন্ত কার্যকর ব্যবস্থা অবলম্বন করা হয়নি। অবিলম্বে ঐ হেড-কোয়ার্টার চালু করার জন্য আমি মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ করছি।

[10-30 — 10-40 P.M.]

**Mr. Speaker :** Shri Nirode Roy Chowdhury your mention is out of order. It is not allowed.

**শ্রী রবীন্দ্র ঘোষ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় মৎস্য মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। শ্যামপুর এক নম্বর ব্লকে প্রায় হাজার হাজার মৎস্যজীবী অনাহারে, অর্ধাহারে দিন কাটাচ্ছে, কোনও রকম জি.আর.এর ব্যবস্থা নেই। গঙ্গা, ভাগিরথী, দামোদর, রূপনারায়ণ প্রভৃতি নদীতে একবারে মাছ নেই, সেজন্য তারা তাদের নৌকা অন্যান্য সরঞ্জাম বিক্রি করছে। ব্যাঙ্ক থেকে যেসব লোন নিয়েছিল তাদের নোটিশ দিয়ে জিনিসপত্র ক্রোক করা হচ্ছে। এইসব মৎস্যজীবীরা তফসিলি সম্প্রদায় ভুক্ত। তারা খুবই অবহেলিত প্রায় ১০ থেকে ২০ হাজার মৎস্যজীবী নবগ্রাম, বারকেলিয়া, মিঠেকুন্ডু, পুকুরিয়া চন্ডীপুর, বাগন্ডায় এবং উলুবেড়িয়ায় ধূলাসিমলা, কালীনগর,, জগদীশপুর, বোয়ালিয়া, বিজপুকুর, বারবেরিয়ায় এইসব এলাকায় কিছুদিন যাবত আমি গ্রামে গ্রামে তাদের পাড়ায় পাড়ায় ঘুরেছি। অত্যন্ত কঠিন অবস্থা। তাই আমি আপনার মাধ্যমে মাননীয় মৎস্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী ব্রজগোপাল নিয়োগী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্ত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচনী এলাকা। পোলবা বি.ডি.ও. অফিস থেকে পাওনান লিংকরোড একটি রাস্তা স্যাংশন ছিল। এই রাস্তাটির ৩টি প্রাইমারি স্কুল, একটি হাইস্কুল, পঞ্চায়েত ডিসপেনসারি, পঞ্চায়েত অফিস ৩টি গ্রামের লিংক রোড। এই রাস্তাটি ৫ বছর ধরে ঝামা স্টেজে পড়ে আছে, বাজেটে বরাদ্দ আছে, এবং ডিপার্টমেন্ট থেকে পীচ রাস্তা হবার জন্য মঞ্জুর হয়েছিল। কিন্তু এখন হুগলির একজিকিউটিভ ইঞ্জিনিয়ার একটি অন্য রাস্তা করেছেন যেটির খুব বেশি প্রয়োজন নেই। মাঠের মধ্যের রাস্তা। হাইকোর্ট থেকে ইনজাংশন হয়েছে। বালিরখাদের মালিকদের বে-আইনিভাবে লাভবান করা হচ্ছে, তাদের লরি যাচ্ছে এবং অ্যাকসিডেন্ট হচ্ছে। এর কোনও প্রয়োজন নেই, আমি জিজ্ঞাসা করছি কেন একজিকিউটিভ ইঞ্জিনিয়ার স্যাংশনের রাস্তা না করে বালির খাদের মালিকদের জন্য অন্য রাস্তাটি করলেন? আমি এর প্রতিকারের জন্য মাননীয় পূর্ত মন্ত্রী মহাশয়ের কাছে দাবি জানাচ্ছি।

**শ্রী অনিল মুখার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয় মাননীয় মন্ত্রী বিনয় চৌধুরি মহাশয়ের বক্তব্যের পরিপ্রেক্ষিতে এবং সংবাদপত্রে পরিবেশিত সংবাদের ভিত্তিতে পশ্চিমবঙ্গে যে জুট শিল্প ধ্বংস হয়ে যাবার সৃষ্টি হয়েছে তার পরিপ্রেক্ষিতে এবং এছাড়া কাগজ শিল্পে যে সংকট দুটি সংকটকে কেন্দ্র করে আমি আপনার মাধ্যমে মাননীয় শিল্প মন্ত্রী শ্রী নির্মল বসু মহাশয় এই হাউসে আছেন, আমি তার নিকট প্রস্তাব রাখছি যে এই সংকটের বিষয় মীমাংসার জন্য

দিল্লিতে একটি প্রতিনিধি দল পাঠানোর ব্যবস্থা করেন।

**শ্রী সাধন চট্টোপাধ্যায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি মাননীয় উন্নয়ন এবং পরিকল্পনা মন্ত্রী এবং পৌর মন্ত্রী মহাশয়ের গোচরে একটি গুরুত্বপূর্ণ বিষয় তুলে ধরছি। ১৯৮১ সালে রাজ্য সরকারের আরবান ডেভেলপমেন্ট অ্যান্ড প্ল্যানিং কমিটির কাছে জেলা পরিষদের সভাপতির মারফতে কৃষ্ণনগরের দক্ষিণে দক্ষিণপূর্ব পার্শ্বপথ করার প্রস্তাব দেওয়া হয়। কৃষ্ণনগর করিমপুর এবং কৃষ্ণনগর রানাঘাট যুক্ত করার প্রস্তাব গৃহীত হয়। কিন্তু কংগ্রেস এবং জনতা পৌরসভা সেই প্রস্তাবকে পরিবর্তন করার ফলে সেই প্রস্তাব এখন রেলের জমিতে আটকে গিয়েছে। অথচ এই প্রস্তাব সম্পর্কে আর. টি. এ. গত বছর একটা সর্বসম্মত প্রস্তাব নিয়েছেন, দক্ষিণপূর্ব পার্শ্বপথ করার এবং মিউনিসিপ্যাল ইঞ্জিনিয়ার অ্যান্ড ডাইরেক্টর তাকে সমর্থন করেছেন।

(এই সময় মাননীয় অধ্যক্ষ মহাশয় পরবর্তী বক্তাকে আহ্বান করেন।)

**শ্রী সরল দেব :** মাননীয় স্পিকার স্যার, গতকাল লোকসভাতে বিরোধী দলের সমস্ত দাবিকে নস্যাৎ করে কংগ্রেস মুসলিম মহিলাদের ডিভোর্সড্‌ বিল আনলেন, অর্থাৎ আর একবার ভারতবর্ষের মৌলবাদীদের কাছে কংগ্রেস আত্মসমর্পণ করলেন শুধুমাত্র ভোটের দিকে তাকিয়ে। সেইজন্য আপনার কাছে আবেদন করি, সেদিন—১৯৪৭ সালে মুসলিম মৌলবাদীদের কাছে আত্মসমর্পণ করে দেশটাকে টুকরো করেছিলেন, আজ আবার সেই মৌলবাদীদের কাছে আত্মসমর্পণ করলেন—এটা আপনি দেখুন। আমরা কি তাহলে আবার ফিরে যাব সেই সতীদাহ প্রথার যুগে? কাজেই ঐ বিলে যাতে মাননীয় রাষ্ট্রপতি তার কনসেন্ট না দেন সেই অনুরোধ রাখতে আপনার কাছে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী সুফল মুর্মু :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমার কনস্টিটিউয়েন্সি গাজোলে একটি আদিবাসী গরিব লোকের কিছু আমের গাছ ছিল। সেই গ্রামে অন্য সম্প্রদায়ের কিছু ছেলে গিয়ে তার গাছের আম পাড়ছিল। সেই সময় লোকটি ঐ ছেলেদের কিছু মারধোর করে। পরে সেই ছেলেরা স্থানীয় বি.জে.পি. নেতা নরসিংঙ গুপ্তকে নিয়ে তার বাড়িতে আসে এবং তাকে ঘর থেকে টেনে এনে প্রচণ্ড মারধোর করে। ব্যাপারটা সে থানায়ও জানিয়েছে, কিন্তু আজ পর্যন্ত কাউকে গ্রেপ্তার করা হয়নি। ঐ অন্যায়কারীদের গ্রেপ্তার না করলে সেখানে সাম্প্রদায়িক সম্প্রীতি নষ্ট হবার সম্ভাবনা আছে। এ ব্যাপারে উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করতে অনুরোধ করছি।

**শ্রী প্রবোধ পুরকায়েত :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় পরিবহণ মন্ত্রী দৃষ্টি আপনার মাধ্যমে আকর্ষণ করছি। বিষয়টি হল—

ডায়মন্ডহারবার-কাকদ্বীপ, ডায়মন্ডহারবার—রায়দিঘী, লক্ষীকান্তপুর—ঢোলা রুটে ৮৯এ এবং ৮৯ নম্বর বাস চলাচল করে। কিন্তু গত ২.৫.৮৬ তারিখ থেকে বাসগুলির চলাচল মালিকপক্ষ একতরফাভাবে বন্ধ করে দিয়েছে। ঘটনা হল, ১৯৮৩ সাল থেকে বাস মালিক এবং আর. টি. এর. যোগসাজোসে ১৯৮৩ সালের নিয়ম বহির্ভূতভাবে মালিকরা ঐসব বাসে বাড়তি ভাড়া নিচ্ছিল। যাত্রী সাধারণের আন্দোলনের চাপে পড়ে বাসের কর্মচারী সমিতি, সিন্ডিকেট এবং আর. টি. এ. পরিবহন মন্ত্রীর সাথে ঐ বিষয়ে মিটিংয়ে বসতে বাধ্য হয়।

সেখানে মাননীয় পরিবহন মন্ত্রী নির্দেশ দেন যে, স্টপেজ হিসাবে নয়, কিলোমিটার হিসাবে ভাড়া নির্দিষ্ট করতে হবে। সেই নির্দেশমতো গত সেপ্টেম্বর মাসে নতুন ভাড়ার তালিকাও প্রকাশিত হয়। সেখানে দেখা যায় যে কোনও স্টেজে ২৫ পয়সা, কোনও স্টেজে ৫০ পয়সা ভাড়া কম হয়েছে। ঐ নতুন তালিকার বিরুদ্ধে বাস মালিকরা হাইকোর্টে যায় এবং স্টে অর্ডার করায়। পরে মার্চ মাসে হাইকোর্ট নির্দেশ দেন যে আর. টি.এ. যে নতুন তালিকা ঐ রুটের জন্য দিয়েছে সেটাকেই চালু করতে হবে। কিন্তু আজকে তারা সেটা চালু না করে বাস বন্ধ করে দিয়েছে। ফলে ঐ রুটের যাত্রীদের ট্রাক, টেম্পো, ভ্যানে করে যাতায়াত করতে হচ্ছে যাতে বাস মালিকরা ঐ নতুন তালিকা মেনে নিয়ে বাস চালাতে বাধ্য হয় সেইমতো ব্যবস্থা গ্রহণ করতে অনুরোধ করছি।

[10-40 — 10-50 P.M.]

**শ্রী শান্তিমোহন রায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, হুগলি জেলার আরামবাগ মহকুমার মলয়পুর অঞ্চলে বনমালিপুর থেকে ফতেপুর পর্যন্ত ৫ কিলোমিটার রাস্তা শ্রী সিদ্ধার্থশঙ্কর রায়ের আমলে টেক্ আপ করা হয়েছিল। আজকে বামফ্রন্টের ৮/৯ বছরের রাজত্বেও সেই রাস্তার কোনও অগ্রগতি ঘটেনি। শুনতে পাই যে, পি. ডব্লু.ডি মিনিস্টার নিউট্রাল আছেন। সমস্ত কাজটাই নাকি তিনি ডিস্ট্রিক্ট প্ল্যানিং কমিটিকে দিয়ে দিচ্ছেন। তারা ১১ লক্ষ, ১২ লক্ষ এবং ১৪ লক্ষ টাকা ধরে বছরে ১ লক্ষ টাকা স্যাংশন করছে এবং ১১ বছর ধরে এই রাস্তার প্ল্যান নিয়েছে। এই ব্যাপরে আমি পি. ডব্লু.ডি মিনিস্টারের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী মহঃ বাচ্চা মুন্সীঃ** মাননীয় স্পিকার স্যার, আপনি জানেন যে আমার নির্বাচনী কেন্দ্র বিহারের মধ্যে যুক্ত ছিল এবং পরবর্তীকালে এই এলাকার কয়েকটি থানা বাংলার সঙ্গে যুক্ত হয়েছে। এখানে বেঙ্গলের উপর দিয়ে একটা রাস্তা তৈরি হবার কথা ছিল। সেই রাস্তা আজ পর্যন্ত তৈরি হয় নি। এই রাস্তা যাতে তৈরি হয় সেই জন্য আমি অনুরোধ জানাচ্ছি। আর একটা কথা হচ্ছে আমার এলাকাতে সোনারপুর থেকে চোপরা, দাসপুর পর্যন্ত যে রাস্তা হবার কথা ছিল সেই রাস্তা আজ পর্যন্ত হল না। এই রাস্তা না হলেও অন্তত পক্ষে ডাহক নদীর উপর একটা সেতু অবিলম্বে করা দরকার। এই নদী অত্যন্ত বড় নদী, বর্ষাকালে এই নদী দিয়ে পারাপার করা যায় না। এই এলাকা থেকে সোনাপুরে যেতে গেলে অনেক ঘুরে যেতে হয় এবং একজনের ৫টাকা খরচ হয়। এখানকার মানুষ হাটে বাজারে যেতে পারে না। এই ভাবে পেট্রোলের খরচ আদায় কত দিন চলবে? কিন্তু এই পুল করে দিলে লোক অনায়াসে হেঁটে বা সাইকেলে করে সোনাপুর যেতে পারে। তাই আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রীদের কাছে অনুরোধ জানাতে চাই এই ব্যাপারে এনকোয়ারি করে সেই পুল যাতে হয় তার ব্যবস্থা করেন। এখন অন্তত্পক্ষে ডাহক নদীর উপর পুল তৈরি করা হোক, [illegible] রাস্তা আস্তে আস্তে তৈরি হবে।

**শ্রী সুব্রত মুখার্জিঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি এই সভার দৃষ্টি আকর্ষণ করছি এবং আশা করছি এই সভা এই সম্পর্কে যথেষ্ট সচেতন হয়ে কোনও সিদ্ধান্ত গ্রহণ করবেন। স্যার, আপনি জানেন যে সম্প্রতি মার্কিন সাম্রাজ্যবাদ আবার আগ্রাসী ভূমিকা নতুন করে শুরু করেছে। শুধুমাত্র ভারতবর্ষে বিচ্ছিন্নতাবাদের মধ্যে দিয়ে নয়, আন্তর্জাতিক

ক্ষেত্রে লিবিয়ার উপর যে জঘন্য আক্রমণের নজীর স্থাপন করেছে তা এই যুগের সমস্ত কলঙ্কময় জিনিসকে ম্লান করেদিয়েছে। সেই ক্ষেত্রে ভারতবর্ষের প্রধানমন্ত্রী রাজীব গান্ধী এবং জোট নিরপেক্ষ দেশের প্রধান হিসাবে যে ভূমিকা গ্রহণ করেছেন তার জন্য তাকে আমি স্বাগত জানাই এবং আমাদের মুখ্যমন্ত্রীকে ধন্যবাদ জানাচ্ছি। তার কারণ তিনি দিল্লিতে থাকাকালীন মার্কিন সাম্রাজ্যবাদীর ভূমিকার তীব্র নিন্দা করেছেন এবং বিশেষ করে খালিস্থান হুমকী দিবার পর তিনি যে বিবৃতি দিয়েছেন তা সত্যি অভিনন্দনযোগ্য। আমি আশা করব দেশের বৃহত্তর স্বার্থরক্ষা করবার জন্য এবং আন্তর্জাতিক শান্তি এবং মৈত্রী অক্ষুণ্ণ রাখবার জন্য লিবিয়ার পক্ষে, প্রেসিডেন্ট গদ্দাফির ভূমিকার পক্ষে এবং ভারতবর্ষ সমেত এই উপমহাদেশ মার্কিন সাম্রাজ্যবাদের যে নিন্দনীয় ভূমিকা তাকে আমরা তীব্র ধিক্কার জানাব। আমি আগেই প্রস্তাব করেছিলাম এবং এখন প্রস্তাব করছি এটা কোনও অভিনব ব্যাপার নয়, নাটকীয়তা নয়-আগামীকাল আমাদের অধিবেশন শেষ হয়ে যাবে, এই বিধানসভা চলাকালীন আমরা প্রস্তাব নিই আমরা সমস্ত বিধানসভার সদস্য দলমত নির্বিশেষে মার্কিন সাম্রাজ্যবাদের যে দূতাবাস কলকাতায় আছে সেখানে গিয়ে বিক্ষোভ প্রদর্শন করব। কোনও পতাকা ধরে নয়, বিধানসভার পক্ষ থেকে মার্কিন সাম্রাজ্যবাদের বিরুদ্ধে মানসিকতা প্রমাণ করে আসুন আমরা জনগণকে আরও সচেতন করার চেষ্টা করি। মার্কিন সাম্রাজ্যবাদের ভারতবর্ষের মধ্যে সব চেয়ে বড় ঘাঁটি পশ্চিমবাংলার বুকে রয়েছে এবং পশ্চিমবাংলা থেকে অন্যান্য সমস্ত অঙ্গ রাজ্যকে নিয়ন্ত্রণ করছে এবং বিচ্ছিন্নতাবাদী শক্তিকে এগিয়ে নিয়ে যাবার চেষ্টা করছে। অতিতে শুধু মাত্র আমরা ঘোষণা করেছি, আজকে যদি আমরা সমস্ত এম. এল. এ মিলে বাই অ্যাকশন আমরা প্রতিবাদ করি তাহলে পশ্চিমবাংলার মানুষের সাথে ভারতবর্ষের মানুষের মধ্যে একটা জনমত সৃষ্টি করা যাবে। সুতরাং আমি মনে করি এই জিনিস করা উচিত, এই অনুরোধ আমি হাউসের কাছে রাখলাম।

**শ্রী যামিনীভূষণ সাহা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ পরিস্থিতির কথা আপনার মাধ্যমে কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করে রাখছি। কেন্দ্রীয় সরকার এখন যে সার্কুলার দিয়েছেন—যাদের পঞ্চাশ বছর বয়স হয়ে গেছে তাদের অবিলম্বে তালিকা প্রণয়ন করে চাকুরি থেকে বরখাস্ত করা হবে—সেই ভিত্তিতে তারা ইতিমধ্যেই ইন্সপেকশন অফ স্মল আর্মস থেকে ৪৫ জন, ইন্সপেকশন অফ আর্মামেন্টস (কাশীপুরে অবস্থিত) থেকে ৪৫ জন এবং ইন্সপেকশন জেনারেল থেকে ৭১ জনকে জবরদস্তি বরখাস্ত করেছেন। এছাড়া, ডিফেন্সের কারখানাগুলিকে প্রাইভেট ফ্যাক্টরির মালিকদের হাতে তুলে দেবার সিদ্ধান্ত তারা নিয়েছেন। এই অবস্থার পরিপ্রেক্ষিতে আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে অনুরোধ জানাই যে, কেন্দ্রীয় সরকার ডিফেন্স পারসোনেলদের প্রাইভেট কোম্পানিগুলির হাতে তুলে দেবার যে সিদ্ধান্ত নিয়েছেন, তার বিরুদ্ধে তিনি যেন কেন্দ্রীয় সরকারের কাছে অবিলম্বে প্রতিবাদ জানান। দেশ-রক্ষার শিল্পগুলি যাতে প্রাইভেট মালিকদের হাতে না যায় এবং পঞ্চাশ বছর বয়স্ক যে সমস্ত ব্যক্তিদের বরখাস্ত করার আদেশ তারা দিয়েছেন সেগুলি তারা পুনরায় যেন রিভিউ করে দেখেন। জবরদস্তি রিটায়ারমেন্টের সিদ্ধান্তের প্রতিবাদ আমি আপনার মাধ্যমে কেন্দ্রীয় সরকারকে জানাবার জন্য অনুরোধ জানাচ্ছি।

**ডাঃ সুশোভন ব্যানার্জি :** মাননীয় স্পিকার স্যার, আমি প্রথমে আমার সম্বন্ধে হাউসে

যে কনফিউশন দেখা দিয়েছে—আমি নাকি কংগ্রেস দলের মধ্যে নেই—সে সম্বন্ধে ক্লিয়ার করে দিচ্ছি। আমি অনেক আগে থেকে কংগ্রেস দলের মধ্যে আছি এবং এখন আপনাদের জানিয়ে দিচ্ছি যে, আমি ইন্ডিয়ান ন্যাশনাল কংগ্রেসের মধ্যে একজন ডিসিপ্লিন্ড সোলজার হিসাবে দলে আছি এবং থাকবও।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** স্যার, কাগজে এই সব খরব ছেপে বার হয়। আপনি কাগজকে এটা বলে দিন।

**মিঃ স্পিকার ঃ** সুব্রতবাবু, খ্রিস্টানদের মধ্যে ক্যথলিক ইত্যাদি তিনটে ভাগ আছে, আমরা দেখতে পাই তাদের সবাই নিজেদের খ্রিস্টান বলেন। মুসলমানদের মধ্যেও তিনটে ভাগ আছে, শিয়া, সুন্নী ইত্যাদি। তারা সবাই নিজেকে মুসলমান বলে দাবি করেন। আজকাল কংগ্রেস দলের মধ্যেও এই রকম হয়েছে না কি?

[10-50 — 11-00 P.M.]

**ডাঃ সুশোভন ব্যানার্জি ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি সেচমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। মাননীয় সেচমন্ত্রী গত ডিসেম্বর মাসে ২৫০ জনের মতো সাব-অ্যাসিস্ট্যান্ট ইঞ্জিনিয়ারকে বদলির আদেশ দিয়েছিলেন। সেচমন্ত্রী মহাশয় এখানে উপস্থিত আছেন, তিনি বলতে পারবেন যে ঐ ২৫০ জনের মধ্যে কতজন তারা বদলির আদেশ মেনে নিয়েছেন, বা কতজনকে বিভাগীয় অফিসার বা উর্দ্ধতন অফিসারকে কেশাগ্র স্পর্শ করতে পারেন নি। বোলপুরে অনিল ঘোষ মহাশয় (সাব-অ্যাসিস্ট্যান্ট ইঞ্জিনিয়ার) গত ৮ বছর ধরেই ওখানে আছেন। আমি এটুকু জানি যে তিনি এই ব্যাপারে অপশন দিয়েছিলেন যে ছেলের মাধ্যমিক না কি একটা পরীক্ষা চলছে সেইজন্য অপেক্ষা করবেন। এই ব্যাপারে অনেক কিছু বলা সত্ত্বেও তারা ক্লেম করছেন যে কেউ কমিটির মেম্বার, কেউ আবার ১২ই জুলাই কমিটির মেম্বার আবার কেউ একজন বললেন যে তিনি নাকি কনভেনর। সুতরাং এইরকমভাবে কতজন অনিল বাবু যে আছেন তা জানাবেন কি এবং তারা যে এইরকম ভাবে বৃদ্ধাঙ্গুষ্ঠ দেখিয়ে অ্যাডমিনিস্ট্রেশনকে বানচাল করার চেষ্টা করছেন সেই বিষয়ে সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

## Motions Under Rule 185

**Mr. Speaker :** Two notices have been given under rule 185 by Shir Amiya Bhusan Banerjee and Shri Debaprasad Sarkar regarding national edcution policy. Both the motions will be discussed together.

I call upon Shri Amiya Bhusan Banerjee to move his motion.

**Shri Amiya Bhusan Banerjee :** Mr. Speaker, Sir, I beg to move that—

যেহেতু ভারত সরকার নতুন জাতীয় শিক্ষানীতি প্রণয়নের উদ্দেশ্যে কতকগুলি প্রস্তাব পেশ করেছেন ;

যেহেতু সংবিধানের ৪৫ অনুচ্ছেদ অনুসারে ১৯৬০ সালের মধ্যে ১৪ বৎসর বয়স

পর্যন্ত সকল ভারতীয় শিশুদের অবৈতনিক বাধ্যতামূলক সার্বজনীন শিক্ষা প্রবর্তনের অঙ্গীকারের কথা বলা হলেও আজ পর্যন্ত তা পালিত হয় নি এবং আগামী পাঁচ বৎসরের মধ্যে কার্যকর করার কোনও ইঙ্গিত নেই ;

যেহেতু উক্ত প্রস্তাবে শিক্ষার সুযোগ প্রসারিত করতে এবং বিদ্যালয়ের শিক্ষার ব্যয়ভার বহন করতে কেন্দ্রীয় সরকার অস্বীকার করেছেন ;

যেহেতু ব্যক্তি-মালিকানায় শিক্ষাকেন্দ্র স্থাপনের যুক্তি দেখানো হয়েছে এবং শিক্ষাকেন্দ্রগুলির অবস্থার উন্নতি সাধন করে শিক্ষার মানকে উন্নত করার কথা পরিহার করে মুষ্টিমেয় ব্যয়বহুল অভিজাত চরিত্রের "মডেল" স্কুল স্থাপনের উদ্যোগ নেওয়া হয়েছে ;

যেহেতু প্রস্তাবিত শিক্ষানীতি অনুযায়ী মাধ্যমিক ও উচ্চ মাধ্যমিকের প্রথাগত পরীক্ষা তুলে দিয়ে প্রত্যেকটি বিদ্যালয়ের উপর এই দায়িত্ব অর্পণ করলে এবং কলেজগুলিকে অটোনোমাস কলেজে ও বিশ্ববিদ্যালয়গুলিকে আবাসিকে পরিণত করলে শিক্ষা গ্রহণের সুযোগ ও শিক্ষার প্রতি আগ্রহ আরও সঙ্কুচিত হবে ;

যেহেতু কেন্দ্রীয় সরকারের বাজেটে এবং সপ্তম পঞ্চবার্ষিকী পরিকল্পনায় শিক্ষার ন্যায়সঙ্গত দাবি উপেক্ষিত হয়েছে ;

যেহেতু শিক্ষাব্যবস্থা পরিচালনায় বিশেষ করে বিশ্ববিদ্যালয় পরিচালন ব্যবস্থায় যতটুকু গণতান্ত্রিক ব্যবস্থা আছে তাকেও নিরতিশয়ভাবে সঙ্কুচিত করতে উদ্যোগ নেওয়া হয়েছে ;

যেহেতু নতুন শিক্ষানীতি প্রস্তাবে বৃত্তিগত শিক্ষাকে বাস্তবধর্মী ও উৎপাদনের সাথে সংযুক্ত করে এর সাহায্যে কর্মসংস্থানের সুযোগ সৃষ্টি করার কোনও পরিকল্পনার কথা না বলে শুধু একটি প্রচারধর্মী কথা বলে দায়িত্ব শেষ করা হয়েছে ;

যেহেতু নির্দিষ্ট সময়ের মধ্যে দেশের নিরক্ষরতা দূরীকরণের কোনও প্রতিশ্রুতি প্রস্তাবে কোথাও নেই ;

যেহেতু প্রস্তাবিত শিক্ষানীতি চূড়ান্তভাবে গৃহীত এমনকি খসড়া পর্যন্ত তৈরি হওয়ার পূর্বেই এর অংশবিশেষ কেন্দ্রীয় সরকার কার্যকর করা শুরু করে দিয়েছেন ;

যেহেতু বৃহৎ ভারতবর্ষের বাস্তব অবস্থা বিবেচনা করে শিক্ষাকে পুনরায় সংবিধানের রাজ্য তালিকায় ফিরিয়ে দেওয়া উচিত ;

সেইহেতু এই সভা পশ্চিমবঙ্গ সরকারের মাধ্যমে ভারত সরকারকে প্রস্তাবিত শিক্ষানীতির কোনও অংশকেই এই মুহূর্তে কার্যকর না করে ভারতের ঐতিহ্য, সংস্কৃতি ও সংহতির দিকে লক্ষ্য রেখে ও শিক্ষার বর্তমান অবস্থা বিবেচনা করে এক গণমুখী, বৈজ্ঞানিক ও গণতান্ত্রিক শিক্ষানীতি রচনার জন্য সংশ্লিষ্ট সকলের সাথে আরও অধিক সময় দিয়ে আলোচনা করে এক প্রগতিশীল জাতীয় শিক্ষানীতি প্রণয়নের জন্য উদ্যোগ গ্রহণ করতে আহ্বান জানাচ্ছে।

**Mr. Speaker :** Now I call upon Mr. Sarkar to move his motion.

**Shri Debaprasad Sarkar :** Mr. Speaker Sir, I beg to move that—

যেহেতু কেন্দ্রীয় সরকার প্রস্তাবিত জাতীয় শিক্ষানীতি অনুযায়ী 'মডেল স্কুল' প্রবর্তনের সিদ্ধান্তের দ্বারা আমাদের দেশের মুষ্টিমেয় ধনী সন্তানদের শিক্ষার সুবন্দোবস্ত করে সাধারণ ঘরের সন্তান-সন্ততিদের শিক্ষালাভের বিষয়টিকে চূড়ান্তভাবে অবহেলা করা হয়েছে ;

যেহেতু উল্লিখিত শিক্ষানীতি অনুযায়ী চাকুরি থেকে ডিগ্রিকে বিচ্ছিন্ন করার প্রস্তাব 'সম অধিকারের' আড়ালে শিক্ষাকে সঙ্কুচিত করারই এক পদক্ষেপ ;

যেহেতু উল্লিখিত শিক্ষানীতিতে নামমাত্র ব্যবস্থা হিসাবে প্রথা-বহির্ভূত (নন-ফর্মাল) শিক্ষার নামে প্রথাগত শিক্ষা প্রবর্তনের দায়িত্বকে অস্বীকার করা হয়েছে ;

যেহেতু উল্লিখিত শিক্ষানীতি অনুযায়ী 'ফাংশনাল লিটারেসি'র নামে শিক্ষার প্রাথমিক ভিত্তিটুকু গড়ে তোলার জন্য থ্রি-আরস্ (3 Rs)-এর অর্থে ন্যূনতম শিক্ষাটুকু থেকে পর্যন্ত ভবিষ্যৎ ছাত্র-ছাত্রীদের বঞ্চিত করা হবে ;

যেহেতু উল্লিখিত শিক্ষানীতি অনুযায়ী 'অ্যাফিলিয়েটেড কলেজ'কে শাসিত কলেজে রূপান্তরিত করার প্রস্তাব কার্যকর হলে কলেজগুলির শিক্ষাদানের সাধারণ মান বলতে কিছু থাকবে না এবং শিক্ষার গণতান্ত্রিক পরিচালন ব্যবস্থাকেও চূড়ান্তভাবে খর্ব করবে ;

যেহেতু উল্লিখিত শিক্ষানীতিতে ছাত্র-ছাত্রীদের শিক্ষাগত মান ও যোগ্যতা নিরুপণের জন্য প্রচলিত মাধ্যমিক ও উচ্চ মাধ্যমিক পরীক্ষা তুলে দিয়ে তার পরিবর্তে শিক্ষা প্রতিষ্ঠানগুলির নিজস্ব মূল্যায়ন পদ্ধতি প্রবর্তন করার প্রস্তাব করা হয়েছে ;

যেহেতু উল্লিখিত শিক্ষানীতি প্রস্তাবিত ধর্মীয় মূল্যবোধভিত্তিক শিক্ষা ধর্মান্ধতা ও কুসংস্কারাচ্ছন্ন চিন্তা-ভাবনাকে প্রশ্রয় নিয়ে দেশে বিচ্ছিন্নতাবাদী শক্তিকেই প্রশ্রয় দেবে এবং যুক্তিবিজ্ঞানভিত্তিক চিন্তাকে নষ্ট করে সমাজ মানসিকতার দিক থেকে ফ্যাসিবাদের উর্বর জমি সৃষ্টি করবে ;

যেহেতু উল্লিখিত শিক্ষানীতি আমাদের দেশে বিদ্যাসাগর, আশুতোষ, রবীন্দ্রনাথ প্রমুখ মনীষীদের অবদান ও ঐতিহ্যবাহী শিক্ষা-সংস্কৃতির কাঠামোটিকে আরও সমৃদ্ধিশালী না করে তাকে ধূলিসাৎ করে দেবে ;

সেইহেতু এই সভা দেশের শিক্ষা সংস্কৃতি ও মনুষ্যত্বকে রক্ষা করার স্বার্থে রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের কাছে এই নয়া জাতীয় শিক্ষানীতি প্রত্যাহার করে নেওয়ার দাবি জানাচ্ছে।

দাবি জানাচ্ছি। তবে আমি আমার বক্তৃতা পরে রাখব। কয়েকটি প্রস্তাব এই প্রসঙ্গে রাখতে চাই। জাতীয় শিক্ষানীতি ভাষা শিক্ষার যে প্রস্তাব গত ২রা মে লোকসভায় উত্থাপন করা হয়েছে সেখানে এই প্রস্তাবে মধ্যে যে বিষয়গুলি আনা হয়েছে যে দেশের মানুষের কাছে

জাতীয় শিক্ষা নীতির মাধ্যমে বলবার চেষ্টা করেছেন যে একবিংশ শতাব্দীর দোর গোড়ায় দেশ চলে এসেছে। সেখানে দেশকে বোঝাতে হবে একবিংশ শতাব্দীর প্রয়োজনে জাতীয় শিক্ষা, শিক্ষাব্যবস্থা শিক্ষানীতি পরিবর্তনের প্রায়োজনে এই ব্যবস্থা করা হয়েছে। আপাতদৃষ্টিতে কথাটা শুনতে খুব ভাল লাগে, ক্যাচি স্লোগান খুব ভাল কথা, দেশকে এগিয়ে নিয়ে যাবে একবিংশ শতাব্দীর দিকে —এই ক্যাচি স্লোগানের পেছনে একটা উদ্দেশ্য কাজ করছে। তার ব্যাখ্যা এবং বিশ্লেষণ হওয়ার দরকার। একবিংশ শতাব্দীর প্রয়োজনে কি বলেছেন না উন্নত প্রযুক্ত বিজ্ঞানের প্রয়োগ দরকার।

**মিঃ স্পিকার ঃ** আপনাকে জবাবি ভাষণ দেবার সময়ে ৮ মিনিট সময় দেওয়া হবে। কারণ আজকে আমাকে সভা ৯টার মধ্যে শেষ করতে হবে।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** সময় বাড়াতে হবে কারণ এটা একটা ন্যাশনাল ডিবেট সকলেই এটা অ্যাকসেপ্ট করবেন। একবিংশ শতাব্দীর পদাপর্ণের ক্ষেত্রে উন্নত প্রযুক্তি বিজ্ঞানের জন্য শিল্পে কম্পিউটার, হাই টেকনোলজির কথা বলা হয়েছে। এই হাই টেকনোলজি কিসের প্রয়োজনে—নতুন উন্নত প্রযুক্তি বিজ্ঞানের জন্য তখন দেশের বেকার সমস্যা একটা প্রকট রূপ নিয়েছে, শিল্পে লক-আউট, ক্লোজার একটা মারাত্মক রূপ নিয়েছে। যেখানে ইন্ডাস্ট্রি তার যে ইনস্টলড ক্যাপাসিটি তার প্রোডাকশন ক্ষমতা যে রয়েছে সেখানে যতটুকু টেকনোলজিক্যাল ডেভেলপমেন্ট হচ্ছে তার ইউটিলাইজেশন হচ্ছে না। অর্থাৎ আন ইউটিলাইজড্ থেকে যাচ্ছে এইরকম জায়গায় উন্নত প্রযুক্তির কথা বলা হয়েছে—এটা কার স্বার্থে? এটা বলা হচ্ছে এই প্রয়োজনে যে আজকের ভারতবর্ষের জনগণ, মালিকশ্রেণী, পুঁজিপতি শ্রেণীর রক্ষার ভারতবর্ষের পুঁজিবাদ তারা পুঁজিপতি শ্রেণী তারা তিনটি বিশ্বে একটি অগ্রগামী শক্তি হিসাবে রয়েছে এবং বিশ্বে পুঁজিপতির বাজারে টক্কর লড়াবার জন্য এবং পুঁজিবাদীদের ক্ষমতাকে বাড়াবার জন্য এবং জনগণকে শোষণ করে পুঁজিপতি মালিকদের মুনাফাকে আরও বাড়াবার জন্য আজকে তারা স্বল্প প্রযুক্তি বিদ্যার ক্ষেত্র ব্যবহার করতে যাচ্ছে। এবং এই ইনিভিটেবিল এফেক্ট বেকার সমস্যাকে কোথায় নিয়ে গিয়ে দাঁড়াবে সেটা বলা যায় না তবে দেশের জনগণের দুঃখ দুর্দশার অবস্থা থেকেই যাবে। আজকে এই পুঁজিপতি ব্যবস্থায় তারা যে প্রস্তাব গ্রহণ করেছেন সেটা আর বলছি না, তবে মাননীয় স্পিকার স্যার, বারবার হাতুড়ি ঠুকছেন তাই আর বলব না, বাকিটা রাইট অফ রিপ্লাইতে বলব।

**Mr. Speaker :** There are 26 amendment to Motion of Shri Amiya Bhusan Banerjee and nine amendments to Motion of Shri Debaprasad Sarkar. All the amendments are in order and taken as moved. There is also an amendment by Shri Sumanta Kumar Hira on the motion of Shri Debaprasad Sarkar. I take them on record and it is taken as moved. Now Dr. Kiran Chowdhury.

**Amendments to Motion of Shri Amiya Bhusan Banerjee**

**Shri Abdul Mannan :** Sir, I beg to move that—

1. In Para. 2, lines 3 and 4, the words "এবং আগামী ৫ বৎসরের মধ্যে কার্যকর করার কোনও ইঙ্গিত নেই" be omitted.

2. In Para 3, line 2, the word "কেন্দ্রীয়" be omitted.

3. In Para 4, lines 1 and 2, the words "ব্যক্তি মালিকানায় শিক্ষাকেন্দ্র স্থাপনের যুক্তি দেখানো হয়েছে এবং শিক্ষাকেন্দ্রগুলির অবস্থার উন্নতিসাধন করে" be omitted.

4. In Para. 4, line 2, after the words "উন্নত করার" the word "উদ্দেশ্যে" be inserted.

5. In Para. 4, lines 2 and 3, the words "কথা পরিহার করে মুষ্টিমেয় ব্যয়বহুল অভিজাত চরিত্রের" be omitted.

6. In Para. 6, line 2, for the word "উপেক্ষিত" the word "উল্লেখিত" be subsituted.

7. In Para. 7, line 1, the word "যতটুকু" be omitted.

8. In Para. 7, line 2, for the words "আছে তাকেও নিরতিশয়ভাবে সঙ্কুচিত" the word "সম্প্রসারিত" be substituted.

9. In Para. 8, line 2 and 3, the word "কোনও পরিকল্পনার কথা না বলে শুধু একটি প্রচারধর্মী কথা বলে" be omitted.

10. In Para. 8, line 3, for the word "শেষ" be substituted.

11. "Para. 11" be omitted.

12. In Para. 12, lines 1 to 5, the words "শিক্ষানীতির কোনও অংশকেই এই মুহূর্তে কার্যকর না করে ভারতের ঐতিহ্য, সংস্কৃতি ও সংহতির দিকে লক্ষ্য রেখে ও শিক্ষার বর্তমান অবস্থা বিবেচনা করে এক গণমুখী, বৈজ্ঞানিক ও গণতান্ত্রিক শিক্ষানীতি রচনার জন্য সংশ্লিষ্ট সকলের সাথে আরও অধিক সময় দিয়ে আলোচনা করে" be omitted.

13. In Para. 12, line 5, for the word "এক" the word "এই" be substituted.

**Shri Kashinath Mishra:** Sir, I beg to move that—

14. In Para 2, line 1 the words "1960 সালের মধ্যে" be omitted.

15. In Para 2, lines 3 and 4 for the words begining with "অঙ্গীকারের" "and ending with" কোনও ইঙ্গিত নেই "the words" সংকল্প পূরণে কেন্দ্রীয় সরকার দৃঢ় পদক্ষেপ গ্রহণ করেছেন be substituted.

16. Para 3 be omitted.

17. In Para 4 lines 2 and 3 for the words "কথা পরিহার করে মুষ্টিমেয়

ব্যয় বহুল অভিজাত/চরিত্রের" the word "জন্য" be substituted.

18. In Para 4 line 3 for the words "উদ্যোগ নেওয়া হয়েছে" the words "প্রস্তাব করা হয়েছে" be substituted.

19. In Para 5, line 4 for the word "আরও সঙ্কুচিত হবে" the words "ব্যহত হওয়ার সম্ভাবনা আছে" be substituted.

20. In Para 6, line 2 for the words "উপেক্ষিত হয়েছে" the words "সম্পূর্ণভাবে প্রতিফলিত হয়নি" be substituted.

21. Para 7 be omitted.

22. In Para 8, lines 2 and 3 for the words beginning with "কোনও পরিকল্পনার" and ending with "শেষ করা হয়েছে" the word "পরিকল্পনার ইঙ্গিত দেওয়া হয়েছে" be substituted.

23. For Para 9 the following be substituted. 'যেহেতু দেশের নিরক্ষরতা দূরীকরণে প্রস্তাবিত শিক্ষানীতির প্রস্তাবগুলি যথেষ্ট ফলপ্রসূ হতে পারে,"

24. For Para 10, the following para be substituted :- যেহেতু প্রস্তাবিত শিক্ষানীতি আংশিকভাবে চালু করার জন্য কেন্দ্রীয় সরকার প্রস্তাব করেছেন,"

25. For Para 11, the following Para be substituted :- "যেহেতু প্রস্তাবিত শিক্ষানীতি জাতীয় স্তরে প্রয়োগের ফল সম্বন্ধে সারা দেশের জনমানসে সংশয়ের সৃষ্টি হয়েছে",

26. In Para 12, lines 1 to 6 for the words beginning with "প্রস্তাবিত শিক্ষানীতির" and ending with "আহ্বান জানাচ্ছে" the followng be substituted :- "এই প্রস্তাবিত জাতীয় শিক্ষানীতি জাতীয় সংহতি সহ বিজ্ঞান ও প্রযুক্তি বিদ্যার মাধ্যমে দেশ গড়ার ও বেকারত্ব দূরীকরণের জন্য অনুরোধ জানাচ্ছে,"

**Amendments to motion of Shri Debaprasad Sarkar**

**Shri Kashinath Mishra :** Sir, I beg to move that—

1. In Para 1, for the words begining with "সিদ্ধান্তের দ্বারা" and ending with "অবহেলা করা হয়েছে" the following be substituted "সিদ্ধান্তে সমগ্র ভারতবর্ষব্যাপী বিতর্কের সূচনা হয়েছে"।

2. Para 2 be omitted.

3. In Para 3, line 2 for the words " দায়িত্বকে অস্বীকার করা হয়েছে" the words "প্রস্তাব করা হয়েছে" be substituted.

4. Para 4 be omitted.

5. In Para 5, lines 2 and 3 for the words begining with "কার্যকর হলে" and ending with "চূড়ান্ত ভাবে খর্ব করবে" the words "করা হয়েছে" be substituted.

6. Para 7 be omitted.

7. For para 8 the following para be substituted :- "যেহেতু উল্লিখিত শিক্ষানীতি জাতীয় স্তরে প্রয়োগের ফল সম্বন্ধে সারা দেশের জনমানসে আলোড়ন সৃষ্টি করেছে",

8. In para 9, line 1 the words "দেশের শিক্ষা, সংস্কৃতি ও মনুষ্যত্বকে রক্ষা করার স্বার্থে" be omitted.

9. In para 9, lines 2 and 3 for the words "প্রত্যাহার করে নেওয়ার দাবি জানাচ্ছে" the words "পূর্ণ বিবেচনার অনুরোধসহ জাতীয় শিক্ষানীতি গ্রহণের আবেদন জানাচ্ছে" be substituted.

**Shri Sumanta Kumar Hira :** Sir, I beg to move that—

10. In para 7, lines 3 and 4 the words beginning with "এবং যুক্তি বিজ্ঞান ভিত্তিক" and ending with "সৃষ্টি করবে," be omitted.

[11-00 — 11-10 P.M.]

**ডঃ কিরণ চৌধুরি :** মিঃ স্পিকার, স্যার আমি দেবপ্রসাদ সরকারের ১৮৫ ধারা অনুযায়ী রেজলিউশনটা পড়ছিলাম এবং সঙ্গে সঙ্গে আমাদের সহকর্মী এবং সহধর্মী অধ্যক্ষ অমিয়ভূষণ বাবুর টাও পড়লাম। তাতে দেখলাম চ্যালেঞ্জ অফ এডুকেশনের সঙ্গে একটা বিরাট চ্যালেঞ্জ দাঁড়িয়েছে যাতে তারা জিনিসগুলিকে ভাল করে উপলব্ধি করবার চেষ্টা না করে কতকগুলি গতানুগতিক কথা বলেছেন। আপনারা বলছেন সংবিধানে ৪৫ ধারা অনুযায়ী ১০ বছরের ভেতরে ১৪ বছর বয়স্ক সবাইকে শিক্ষা দেওয়ার কথা ছিল। কিন্তু সেই বিষয়ে কোনও সন্দেহ নেই। দুঃখের বিষয় চ্যালেঞ্জ অফ এডুকেশনের যে বইটা তার ২৪ নম্বর পাতায় তিনের চ্যাপ্টারে ১৩ নম্বর প্যারায় যদি তিনি দেখতেন ৪ নম্বর চ্যাপ্টারে ৬৩ নম্বর প্যারাগ্রাফে যদি দেখতেন তাহলে বুঝতে পারতেন ৮৯ সালের ভেতর সেটাকে পাশ করার প্রতিশ্রুতি রয়েছে। সেই ইঙ্গিত নেই। একথা বলার মানে হচ্ছে ভালোভাবে জিনিসটা না তলিয়ে দেখে এই রেজলিউশন এনেছেন। তা ছাড়া আর একটা কথা বলেছেন কোনও ইঙ্গিত নেই। কিন্তু খুব সুস্পষ্টভাবে আছে। সেখানে পরিষ্কারভাবে বলা আছে প্রথা বহির্ভূত শিক্ষা ব্যবস্থার উপর বিশেষ জোর আরোপ করতে হবে। অর্থাৎ যাতে আমরা ১৯৯০ সালে ইউনিভারসালাইজেশন অফ এডুকেশন করতে পারি। সুতরাং ইঙ্গিত নেই কথাটা কতটুকু বলা সমীচীন সেটা দেখবেন। তিন নম্বরে বলেছেন প্রস্তাবিত শিক্ষার সুযোগ প্রসারিত করতে এবং বিশ্ববিদ্যালয়ের শিক্ষার ব্যয় বহন করতে কেন্দ্রীয় সরকার অস্বীকার করেছেন। সেখানেও দেখছি ভালোভাবে পড়েননি। ৫১ সালে ৪নং চ্যাপ্টারে ৬৩ থেকে ৭০ প্যারাতে পরিষ্কারভাবে বলা আছে কি কি ভাবে টাকা দেওয়া হবে। সেখানে পরিষ্কার ভাবে বলা আছে কেন্দ্রকে বেশি টাকা দিতে .

হবে, রাজ্য সরকার দেবেন প্রফেশনাল ইনস্টিটিউশন টাকা দেবেন, ইনকাম ট্যাক্সের উপর সেস বসাতে হবে, সেলফ গভর্নিং ইনস্টিটিউশন থেকে টাকা তোলা হবে। এটা একটা ন্যাশনাল দায়িত্ব এবং এখানে খুব সুন্দর কথা বলা আছে—It is costly but not to spend for education is costlier. এই কথা বলে এক্সপ্লানেশনগুলি দিয়ে কি রকমভাবে টাকা তোলা হবে সেটা বলা হয়েছে। তাড়াহুড়া করতে গিয়ে হয়ত এটা লক্ষ্য করেন নি। ৪নং-এ বলেছেন টিচিং-শিক্ষার মান উন্নয়নে কোনও কিছু করা হয়নি। কিন্তু সেখানেও পরিষ্কারভাবে সব বলা আছে। শিক্ষার মান উন্নয়ন করতে গেলে আজকাল যেমন ক্লাসে গিয়ে টিচিং করা হয়, কিন্তু লার্নিং করা হয়না। টিচিং, লার্নিং-এর খুব বেশি জোর দেওয়া হয়েছে। ছেলে কতটা শেখে তার উপর জোর দেওয়া হয়েছে। শিক্ষামন্ত্রী নিশ্চয় এটা অনুধাবন করতে পারবেন। কেবল ক্লাসে গিয়ে পড়িয়ে এলে হবে না। সেখানে টিচিং, লার্নিং-এর কথা বলা হয়েছে। তা ছাড়া নানা রকম ব্যবস্থা করা হয়েছে যাতে শিক্ষার মান উন্নত হয়। কোয়ালিটি ইম্প্রুভমেন্ট করা দরকার। সেটা করতে গিয়ে ডিসপ্যারিটি বিটুইন ডিফারেন্ট ইনস্টিটিউশনস থাকা ভালো নয়। একটা স্কুলে ভালো লাইব্রেরি, ল্যাবোরেটারি থাকবে, আর একটা স্কুলে থাকবে না এই ফারাক দূর করতে হবে। কেননা শিক্ষার মান উন্নয়নের জন্য যারা পড়াবেন তাদের ক্ষমতা বাড়াবার দিকে না দেখে যদি কেবল দেখি যে যেহেতু কেন্দ্রীয় সরকার এনেছেন সেহেতু দোষারোপ করতে হবে এবং সেজন্য কতকগুলি পয়েন্ট তুলে দেয়া হয়েছে। তারপর মডেল স্কুল একটা বিরাট ব্যাপার হয়ে দাঁড়িয়েছে। কনসেপ্ট অফ মডেল স্কুল ধোঁয়াটে হয়ে আছে। সরকার সমস্ত টাকা খরচ করে মডেল স্কুলে তৈরি করবেন। হতে পারে যে ৪৩২ টা স্কুল ডিস্ট্রিক্টে গেলে এডুকেট হবে না সংখ্যায়, কিন্তু সেটা কোনও জায়গায় অন্যায় হচ্ছে? এটা ভুলে যাই কেন মডেল স্কুল শহরে বসছে না, রুর‍্যাল এরিয়ায় মডেল স্কুল স্থাপিত হয়েছে এবং রুর‍্যাল এরিয়ায় যেসব ছাত্র থাকে তাদের মধ্যে মেধাবী যারা তারাই স্থান পাবে, কিন্তু শহরে কোনও ছাত্র গিয়ে তার মেধাই থাকে আর অর্থই থাক তারজন্য সেখানে স্থান পাবে না। তার মানে জেলায় জেলায় গ্রামে যেসব ছাত্র আছে তার মধ্যে প্রকৃত মেধাবী যারা তারাই ওখানে স্থান পাবে। এতে যদি গোষ্ঠীতন্ত্র হয় তাহলে হিন্দু স্কুল, শহরে যে গভর্নমেন্ট স্কুল বা বিভিন্ন স্কুল আছে যেখানে মেধার ভিত্তিতে ভর্তি হচ্ছে সেগুলি তুলে দিন। তাতে যদি কোনও নতুন গোষ্ঠী তৈরি না হয় তাহলে গ্রামে গঞ্জের দরিদ্র ছেলে যাদের বাবা টাকা খরচ করে কলকাতা শহরে এনে হিন্দু স্কুলে দিতে পারছে না, শহরের সমস্ত খরচ দিয়ে দরকার হলে আবাসিকের ব্যবস্থা করে তার ছেলেকে রাখতে পারছে না, সেক্ষেত্রে সরকার যদি সমস্ত খরচ দিয়ে দেয় তাহলে কোনও জায়গায় অসুবিধা হচ্ছে? আমরা সেই সুযোগ নেব না কেন? আর একটা কথা এর মধ্যে আছে অটোনোমাস কলেজ। আমি তো অবাক হচ্ছি একদিন তো তার সঙ্গে আমিও সিনেটের মেম্বার ছিলাম, তিনি নিশ্চয়ই ভুলে যাননি কোঠারী কমিশন, গনি কমিটি বলেছিলেন যে অটোনোমাস কলেজ হবে, তাদের ক্ষমতা দিয়ে দেওয়া হবে, তারা পরীক্ষা নেবে এবং সব কলেজকে দেওয়া হবে না, ভালো ভালো সিলেক্টেড কলেজকে দেওয়া হবে, সবাইকে দেওয়ার যুক্তি নেই। কারণ আপনারা সেখানে যেভাবে রাজনীতি ঢুকিয়ে দিয়েছেন, সেখানে যেভাবে চিৎকার চেঁচামেচি হচ্ছে তাতে রাজনীতি যদি ঢুকতে না দেন তাহলে অটোনোমাস কলেজ করা দরকার। সেখানে যদি ন্যায়-নিষ্ঠভাবে পরীক্ষা নিয়ে যে ভালো তাকে যদি নাম্বার দেন তাহলে অটোনোমাস কলেজ অটোনোমাস ইনস্টিটিউশন করলে কোনও বাধা নেই। এটা নতুন কথা

[11-10—11-20 P.M.]

নয়, আগে থেকেই বলা আছে, হঠাৎ কিছু করা হয়নি এই চ্যালেঞ্জ অব এডুকেশন। পরিচালন ব্যবস্থার কথা বলা হয়েছে। গণতন্ত্র নাকি যেটুকু ছিল, খুব সত্য কথাই বলেছেন, গণতন্ত্র যেটুকু ছিল সব কিছু নাশ করেছেন, এখন যেটুকু আছে সেটা নতুন ব্যবস্থা শেষ হবে। কথাটা একদিকে ঠিকই বলেছেন যে আপনারা নাশ করে এনেছেন। এখন যে ব্যবস্থা করা হয়েছে তাতে গণতন্ত্রের উপর আঘাত আসবে—কোন জায়গায় গণতন্ত্রকে বিনষ্ট করা হবে এতে সেই রকম কিছু নেই। সর্বশেষে বলা হয়েছে শিক্ষা নীতির বৃত্তির সঙ্গে কোনও সম্পর্ক নেই। ভোকেশনালাইজেশন যদি না দেখে থাকেন তাহলে ভোকেশনালাইজেশনটা কি? এটুকু বলে দেওয়া হয়েছে যে চাকরির ক্ষেত্রে গভর্নমেন্ট হচ্ছে সবচেয়ে বড় এমপ্লয়ার, তারপর হচ্ছে প্রাইভেট ফার্ম। চাকরি যদি কেবল চাই তাহলে সেই চাকরি দেওয়ার জন্য এমপ্লয়মেন্ট ক্রিয়েশনের দরকার এবং তা যদি করতে হয় তাহলে ভোকেশনালাইজেশনের দরকার হবে। সেই ভোকেশনালাইজেশনে যদি নিয়ে আসা হয় তাহলে ক্লাস এইট থেকে আরম্ভ করে এমন সব ভোকেশন শিখিয়ে দিন যাতে নিজেরাই কিছু কাজ করে নিজেদের অর্থনৈতিক জীবন প্রতিষ্ঠিত করতে পারে। তার ব্যবস্থা ওখানে করেছেন। সুতরাং বৃত্তির সঙ্গে কোনওভাবে সম্পৃক্ত হল না সে কথা নয়। প্রশ্ন হচ্ছে যে টিকিট বিক্রি করছে শিয়ালদা স্টেশনে বসে, তাকে বি.এ পাশ করিয়ে নেবার কোনও যুক্তি নেই। এমন বহু চাকুরি আছে যেখানে একেবারে বি.এ পাশ করিয়ে না নিলে চলবে না এই যুক্তির কি কোনও সার্থকতা আছে? এটা নিশ্চয় স্বীকার করবেন এবং সেগুলি আপনারা এতে বলে দিতে পারতেন। সুতরাং সবাইকে একেবারে এম. এ. বি. এ পাশ করিয়ে দেব এটা হচ্ছে না। স্কলারলি অ্যাপটিচিউড যাদের আছে, যারা শিক্ষক হবেন বা অধ্যাপক হবেন বা রিসার্চ করবেন বা যারা ডাক্তার হবেন, গবেষণা করবেন, তাদের ক্ষেত্রে উচ্চ শিক্ষার দরজা খোলা থাকবে, সেটা পরিষ্কারভাবে বলছি এবং এটা আপনারা মনে রাখবেন। তারপর নিরক্ষরতা দূরীকরণের কথা নয় নম্বর প্যারাগ্রাফেতে আমাদের অমিয়বাবু রেখেছেন আবার রিপিট করেছেন ২নং নম্বর প্যারাগ্রাফেতে। সুতরাং প্যারাগ্রাফের কথা বলবার কোনও প্রয়োজন নেই। অবশেষে বলছি যে বাস্তব অবস্থা বিবেচনা করে শিক্ষাকে পুনরায় রাজ্যের অধীনে আনা দরকার। কিন্তু এখানে একটি কথা ভুলে যাবেন না যে কেন্দ্রীয় সরকারের থেকে বেশি অর্থ চাইব আর তাদের কন্ট্রোল থাকবে না এটা হয় না। আপনারা যেখানে একটা কলেজকে টাকা দেন সেখানে আপনারা সরকারের ক্ষমতা বেশি করে কায়েম করবার চেষ্টা করেন। আমি কেন্দ্রীয় সরকারের কাছ থেকে বেশি টাকা আদায় করতে প্রস্তুত এবং এব্যাপারে আমি আপনাদের সঙ্গে হাত মেলাতে রাজি আছি। কিন্তু সেই টাকা নেব, শিক্ষাকে আরও উন্নত করব আর তাদের কিছুটা অন্তত কন্ট্রোল থাকবেই। আপনারা অল্প টাকা দিয়ে কন্ট্রোল করছেন, আপনাদের দলের লোক দিয়ে সমস্ত স্কুল কলেজের গভর্নিং বডিকে ভর্তি করে ফেলেছেন। সেক্ষেত্রে কেন্দ্রীয় সরকার কিছুটা কন্ট্রোল করবেনই। আর আমার শেষ কথা হচ্ছে আমাদের যে সমস্ত অ্যামেন্ডমেন্ট আছে সেগুলি সমর্থন করছি এবং এই দুটি প্রস্তাবকে একেবারে নস্যাৎ করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নিখিলানন্দ শর :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জাতীয় শিক্ষানীতি সম্পর্কে ১৮৫ ধারা

অনুযায়ী যে প্রস্তাব এখানে উত্থাপিত হয়েছে, আমি সেই প্রস্তাবকে সমর্থন করে কিছু বক্তব্য রাখতে চাই। এই মাত্র বিরোধী সদস্য ডাঃ কিরণ চৌধুরির বক্তব্য শুনলাম। দেখলাম ঠিক সেই দিল্লির কণ্ঠস্বর এখানে তিনি প্রতিফলিত করলেন। শিক্ষা সম্পর্কে স্বাধীন ভারতবর্ষে আলোচনা কম হয় নি, কমিশন কম হয় নি এবং তার প্রসিডিংসও হাজার হাজার পৃষ্ঠা হয়েছে এবং তা নিয়ে সারা দেশের পরীক্ষা-নিরীক্ষা অনেক হয়ে গিয়েছে। এই সবের কোনও মূল্য নেই। আজকে পরিষ্কার কথা যে কিছু আই এ এস অফিসার ড্রাফট করে দেবেন যা খুশির কথা এবং আমাদের উজির আজম জনাব রাজিবুদ্দিন সাহেব তার খেয়াল খুশি মতো যা খুশি শিক্ষা নীতি করে দেবেন আর আমাদের সেটা গ্রহণ করতে হবে। আজকে এটা পরিষ্কার ধারণা হচ্ছে ডাঃ কিরণ চৌধুরির ভাষায় যিনি যে প্রস্তাব রাখা হয়েছে সে সম্পর্কে তিনি কিছুই শুনলেন না, এবং তা না শুনে তিনি সংবিধানের কথা তুললেন। ১৯৬০ সালে শেষ হবার কথা, ৩০ বছর এবং তার থেকে আরও অনেক বেশি সময় পার হয়ে গিয়েছে, কিন্তু এখনও পর্যন্ত কোনও বিষয়ে, এবং সে সম্পর্কে তার কোনও আত্ম সমালোচনা, কৈফিয়তের কিছু দিল্লির কণ্ঠস্বরে শুনলাম না। অথচ তিনি এমন সব ওকালতি করছেন এমন শিক্ষা নীতির কথা বলছেন, যে সেই শিক্ষা নীতিতে এটা পরিষ্কার যে নিরক্ষরতার সংখ্যা আরও বাড়তে বাধ্য এবং এটা অস্বীকার করার উপায় নেই। কিছু কিছু বক্তব্য রাখলেন চ্যালেঞ্জ অব এডুকেশন সম্পর্কে, কয়েকটি ধারা উপধারার কথাও তুললেন—সোরস অব ইনকাম যেখানে হবে সেও বললেন। কিন্তু আসলে তা হবে তো সাধারণ মানুষের উপর ট্যাক্স করে। আমার সঠিক প্রশ্ন হচ্ছে আজকে ব্যয় বহুল শিক্ষা চালু করবেন এমন দেশে যে দেশে অধিক সংখ্যক মানুষের রোজগার, নূনতম বেঁচে থাকার জন্য যেটুকু দরকার সেটুকুও তাদের নাই। একদিকে দারিদ্র সীমার নিচের জনসংখ্যা ক্রমশ বাড়ছে, এটা অস্বীকার করার উপায় নাই এবং তাদের উপরে তোলবার জন্য নানা রকম পরিকল্পনা নিচ্ছেন, আই আর ডি পি করছেন আর ঠিক সেই জায়গায় আজকে কোটি কোটি টাকা খরচ করে শিক্ষা নীতির নামে ব্যয় বহুল শিক্ষা প্রচলন করতে চাইছেন। এ সম্পর্কে সঠিক বক্তব্য আমি আশা করেছিলাম। আজকে ভারতবর্ষের বিশাল বৈচিত্র্যের কথা স্মরণ করে প্রতিটি রাজ্যের সংস্কৃতির কথা স্মরণ করে বিশেষ করে ডাঃ কিরণ চৌধুরির মতো একজন গণ্যমান্য শিক্ষাবিদ্ হিসাবে পরিচিত ব্যক্তির কাছ থেকে সত্যিকারের কিছু বক্তব্য শুনতে চেয়েছিলাম। কিন্তু দেখলাম সেই একই সুর যা উপর থেকে বলে দেওয়া হয়েছে সেই সুরে তিনি কথা বলে যাচ্ছেন। তিনি টিচিং লার্নিং সম্বন্ধে বললেন। শিক্ষা দপ্তরের আলোচনার সময় আমাদের শিক্ষা মন্ত্রী পরিষ্কার বলে দিয়েছেন যে পশ্চিমবাংলার শিক্ষার ক্ষেত্রে ঠিক কোয়ালিটেটিভ ইম্প্রুভমেন্ট হচ্ছে কিনা তা শিক্ষার্থীর সংখ্যা পরীক্ষার্থীর সংখ্যা এবং তার সাথে সাথে ফলাফলের যে ইম্প্রুভমেন্ট সে দিক থেকে পশ্চিমবাংলার যে দৃষ্টান্ত তিনি এখানে রেখেছিলেন হয়ত তিনি সেটা শুনেন নি। তিনি বিধানসভায় আসেন না এবং আসবার কথা মনেও করেন না। কি করে তাহলে শুনবেন? আজকে দিল্লির পক্ষে ওকালতি করার জন্য এই রকম ধরনের অসত্য কথা তিনি এখানে পরিবেশন করছেন। মডেল স্কুল সম্বন্ধে ওকালতি করলেন। মডেল স্কুল নাকি গ্রামের অনেক সাধারণ ছেলেমেয়েদের উপকারে লাগবে। এক একটি জেলায় কত ছাত্র সংখ্যা এটা তার ধারণায় আছে কি? এবং এই রকম খরচ খরচা করে তারা সব উপকৃত হবে? সত্যিকারের সাধারণ মানুষ যারা তারা কি সেই সুযোগ পাবেন? আর মডেল স্কুলের মাধ্যমে

ছাত্রছাত্রীদের লেখা পড়ার ক্ষেত্রে সুযোগ সৃষ্টি করতে পারবেন? একটা নতুন কিছু করতে হবে, এটাই পরিষ্কার বোঝা যাচ্ছে। ওদের যে দৃষ্টিভঙ্গি পুঁজিপতিদের সমর্থন করা, এবং যে দৃষ্টিভঙ্গি ওদের হওয়া উচিত ডাঃ চৌধুরির গলায় ঠিক সেই সুর বেরিয়ে আসছে। তাই আমরা দেখছি যে তিনি এই কথা বলছেন যে কিছু ছেলেমেয়ে ভালো করে লেখা পড়া শিখবে। আজকের দিনে প্রশ্ন সভ্য জগতে শিক্ষাকে সার্বজনীন না করে সেটাকে নস্যাৎ করতে চাই। শিক্ষাকে সকলের জন্য সুযোগ করে দেওয়া এটা তিনি মানেন না। কেন শিক্ষা সর্বজনীন হবে না? তিনি কোয়ালিটির কথা বলেছেন। ভারতবর্ষ হচ্ছে গোটা পৃথিবীর মধ্যে একটা বিচিত্রময় দেশ। যে দেশে সবচেয়ে নিরক্ষরতার সংখ্যা বেশি আর সেখানেই কলাকুশলীর স্থান পৃথিবীর মধ্যে তৃতীয়। এটা নিশ্চয় অস্বীকার করার উপায় নেই। তিনি বললেন ডিগ্রির দরকার নেই। শিয়ালদা স্টেশনে যে টিকিট বিক্রি করবে তার ডিগ্রির দরকার নেই। কি বিচিত্র আমাদের দেশ যে দেশের প্রধানমন্ত্রী হবার জন্য কোনও ডিগ্রির দরকার হয় না। একটা জাতকে নস্যাৎ করে দাও। এটা কি করছেন। কিরণ চৌধুরির মতো একজন বিদগ্ধ ব্যক্তি, আমাদের লজ্জা করে যে পশ্চিমবাংলার বিধানসভার সদস্য হিসাবে আমরা তার কাছ থেকে যে বক্তব্য আশা করেছিলাম ঠিক সেই রকম বক্তব্য আমরা তার কাছ থেকে পেলাম না। তিনি যে সমস্ত কথাগুলি বলেছেন তাতে এইটাই হচ্ছে যে তিনি শিক্ষাকে যুগ্ম তালিকার মধ্যে নিয়ে যাবার চেষ্টা করছেন। আবার সরাসরি কেন্দ্রীয় তালিকায় ঢোকাবার চেষ্টা করবেন কিনা কে জানে। রাজ্য তালিকায় শিক্ষাকে রাখলে কি ক্ষতি হবে? শিক্ষা খাতে বরাদ্দ খুবই বিরাট এবং ৭ম পরিকল্পনায় শিক্ষা খাতে কত টাকা ধরা হবে এবং বাকি টাকা কোথা থেকে আসবে? সেই সাধারণ মানুষের ঘাড় থেকেই আসবে। মডেল স্কুল বলুন আর মিডিয়াম অব ইনস্ট্রাকশনই বলুন পরীক্ষা ব্যবস্থা বলুন আর প্রথাগত শিক্ষাই বলুন সমস্ত কিছু নস্যাৎ করে দিয়ে একটা প্রিভিলেজড ক্লাস সমাজে তৈরি করা যা বৃটিশ আমলে ঐ কলোনিয়াল সিস্টেম যা ছিল, বৃটিশকে সেবা করার জন্য একটা শ্রেণীর যেমন উদ্ভব হয়েছিল আজকে আপনারা তাই করতে চাইছেন। স্বাধীন ভারতবর্ষে সেই পুঁজিপতিদের সমর্থক কংগ্রেস দলের কেন্দ্রীয় সরকার ঠিক সেই দৃষ্টিভঙ্গি নিয়ে এগিয়ে যাচ্ছেন। তাই আমরা আশা করব যেটা আজকে দরকার শিক্ষা ব্যাপারে একটা প্রগতিশীল জাতীয় নীতি নিশ্চয় দরকার আছে এবং আমরা চাই সুষ্ঠুভাবে তা করা দরকার। এইভাবে এটা গ্রহণ না করে আরও বিস্তারিতভাবে আলোচনার মাধ্যমে একটা জাতীয় শিক্ষা নীতি গ্রহণ করা হোক। এই কথা বলে আমি এই প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[11-20 — 11-30 P.M.]

**ডাঃ শিশিরকুমার বোস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, প্রথমেই আমি একটি ভুল ধারণা সরিয়ে দেবার চেষ্টা করতে চাই। আজকে যে প্রস্তাব আমাদের সামনে এসেছে, বিশেষ করে দ্বিতীয় প্রস্তাবে যেন এটা ধরেই নেওয়া হয়েছে যে, জাতীয় শিক্ষা নীতি প্রতিষ্ঠিত হয় গেছে। এই রকম ধরে নেবার কোনও কারণ হয়নি। জাতীয় শিক্ষানীতি আমরা দলমত নির্বিশেষে সকলেই চাই, তবে ধ্যান ধারণায় পার্থক্য আছে। আমরা সেই লক্ষ্যে পৌছাতে পারিনি, এটা সকলেই স্বীকার করি এবং স্বীকার করে নেওয়া উচিত। একটি কথা আমাদের শ্রদ্ধেয় সদস্য অধ্যক্ষ ডঃ কিরণ চৌধুরি একটু আগে বলে গেলেন যে, গত আগস্ট মাসে চ্যালেঞ্জ অব

এডুকেশনের একটা প্রস্তাবনা এসেছিল। যখন এলো তখন আমরা এইভাবে সেটাকে গ্রহণ করলাম যে আর একটা সুযোগ এলো, যেটাকে আমরা গ্রহণ করতে পারি এবং যেখানে একটা সাফল্যের বোঝা এই ৪ দশক ধরে বহন করে চলেছি তার থেকে অন্ততঃ আমরা খানিকটা এগোতে পারি। এই সেদিন আমি যখন বললাম আপনারা এই ভূমি ব্যবস্থা গ্রহণ করছেন কেন? তখন মুখ্যমন্ত্রী বললেন, আপনারা জানেন এতে আমূল কোনও সংস্কার হবে না, কিন্তু যেটুকু করা যায় সেটা তো করা যাবে এবং যতটুকু উপকার অবহেলিত, বঞ্চিতদের জন্য করা যায়, সেটা তো করা যাবে। তাই আমার মনে হয় এটায় আমাদের সামনে একটা সুযোগ এল। এত কমিশনের কথা আপনারা শুনেছেন। আমি চ্যালেঞ্জ অব এডুকেশনের মধ্যে যাচ্ছি না। এই বামফ্রন্ট সরকারের তরফ থেকে যেসব বই বেরিয়েছে তাতে আপনাদের প্রস্তাবনা কি—সেগুলি আমাদের হাতে আছে এবং আমি তার উপর কিছু বলতে চাই। প্রস্তাব যেটা আমাদের সামনে রাখা হয়েছে তার উপর ভিত্তি করে এই সব পুস্তক সেই সব প্রস্তাবনা আছে। এখন সাফল্য, অসাফল্যের কথাটা বলি। অসাফল্য আছে আমি ভারতীয় হিসাবে খুবই লজ্জিত, আমাদের লজ্জার সীমা নেই যে আজকে আমাদের দেশে নিরক্ষরতার হার হচ্ছে এই। কিন্তু আমি একটি কথা বলব যে, ৫০শের দশকে আমরা ৩৫ কোটি মানুষ ছিলাম। আমি মোটামুটিভাবে বলছি, তখন বড় জোর ৫ কোটি স্বাক্ষর লোক ছিল। আজকে আমরা ৭০ কোটি মানুষ হয়েছি, ডাবল হয়ে গেছি। আমাদের স্বাক্ষরতার হার কত? ২৫ কোটি স্বাক্ষরতা ৫ গুণ বাড়লেও হারের দিক থেকে, রেটের দিক থেকে আমরা বাড়াতে পারিনি, এটা স্বীকার করি, এতে কোনও লজ্জা নেই। কেন পারিনি, সেটায় আসছি। আপনাদের কতকগুলি পুস্তিকা আমাদের সামনে দিয়েছেন। একটি পুস্তিকার হেডিং হচ্ছে চ্যালেঞ্জ অব এডুকেশন, তার উপর আপনাদের একটা পলিটিকাল পারস্পেকটিভ আছে এবং তাতে পলিটিকাল উইলের কথা বলা আছে। রাজনৈতিক ইচ্ছাশক্তির কথা বলা আছে। সেই রাজনৈতিক ইচ্ছাশক্তি জাগ্রত করতে না পারলে কিছুই হয়টয় না। আমরা অনেক সময় অসফল হয়েছি। ১৯৪৫/৪৬ সালে একটা যে বৈপ্লবিক পরিস্থিতির সৃষ্টি হয়েছিল তার সুযোগ কি আমরা গ্রহণ করতে পেরেছিলাম? পারি নি। এরজন্য আমরা সকলেই দোষী। এ ক্ষেত্রে একটা দলকে দোষ দিয়ে লাভ কি? আমরাও দোষী, আপনারাও দোষী। আমরাও পারি নি, আপনারাও পারেন নি। আপনারা বলেন, কংগ্রেস এই করতে পারে নি, ঐ করতে পারি নি ইত্যাদি। আপনারা বলেন, ৪ দশক বা ৪০ বছর হয়ে গেল কংগ্রেস এই করতে পারে নি, ঐ করতে পারে নি, অনেক কিছু করতে পারেনি। ৪ দশকে কংগ্রেস না হয় করতে পারে নি কিন্তু আপনাদের পলিটিকাল উইল গেল কোথায়? আমি এখন সেই কথায় আসছি। ৪০ বছর হয়ে গেল আপনারা সমাজ বিপ্লব করেত পারলেন না কেন? সমাজ বিপ্লবের অভাবে, সমাজ বিপ্লব হয়নি বলেই তো আমাদের অনেক দুঃখকষ্ট। এটা তো ঠিকই যে আমরা একটা আমূল সামাজিক পরিবর্তন—সেটাকে আমূল বিবর্তনই বলুন বা বিপ্লবই বলুন—আনতে পারি নি কিন্তু আপনারা ৪ দশক ধরে কি করছিলেন? আপনাদের যে অসুবিধা অন্যের কি সেই অসুবিধা নয়? সেই ইচ্ছাশক্তি ভারতবর্ষে জাগ্রত হয়নি তার দোষের ভাগী আমরা সকলেই। সুতরাং কি করে একটা দলের উপর দোষ দেবেন? আপনারাও তো আছেন, সকলেই আছেন। এই পলিটিকাল উইল নেই বলে, এটা হচ্ছে না বলে আপনারা বলেছেন বলে আমি বললাম, না হলে বলতাম না। পলিটিকাল উইলের কথাটা এখানে আপনারা বলেছেন।

[11-30 — 11-40 P.M.]

সব কথা বলা সম্ভব নয় সেইজন্য খুব সংক্ষেপে কয়েকটি কথা আমি এর থেকে তুলে নিচ্ছি। আপনারা যে ধরনের পলিটিসাইজেশনের কথাকে সমর্থন করে আপনাদের এই বই-তে লিখেছেন অফ এডুকেশনাল ইনস্টিটিউশনস—শিক্ষাপ্রতিষ্ঠান সেই ধরনের পলিটিসাইজেশনের বিরুদ্ধে এই চ্যালেঞ্জ অব এডুকেশনে বলা হয়েছে এবং আমি মনে করি সেটা ঠিকই হয়েছে। যখন দেশে বিপ্লব আসে। যখন দেশে যুদ্ধ আসে তখন কোনও বাধা কেউ মানে না। সে শিক্ষক হোক, ছাত্র হোক, কৃষক হোক, মজুর হোক তারা সকলেই রাস্তায় নামে, তারা বিপ্লব করে, যুদ্ধ করে কিন্তু যখন সেটা নেই—আপনারাই স্বাকীর করেছেন আপনারা পরিষদীয় গণতন্ত্র মেনে তারমধ্যে থেকে কিছু কাজ করার চেষ্টা করছেন। সেটা তো আপনারা মেনে নিয়েছেন, আপনাদের মুখ্যমন্ত্রী সেটা মেনে নিয়েছেন। তা যদি করেন তাহলে আপনারা এই সমস্ত শিক্ষাপ্রতিষ্ঠানে পলিটিকাল হর্স ট্রেডিং করতে পারবেন না। শিক্ষা প্রতিষ্ঠানে যদি পার্লামেন্টারি ডেমোক্রাসিতে পলিটিকাল হর্স ট্রেডিং হয় তাহলে সেই শিক্ষা প্রতিষ্ঠান কখনও চলতে পারে না। সেখানে যদি এই অবস্থা হয় যে আমাদের ফ্রন্টের যারা শরিক তারা হবেন কর্তাব্যক্তি তাহলে সেই শিক্ষা প্রতিষ্ঠান কখনও চলতে পারে না। যখন বিপ্লব হবে, যখন আপনাদের একদলীয় শাসন হবে তখন সেটা আপনারা করতে পারবেন। কিন্তু এই কাঠামোতে সেটা চলে না, সেটা করার কোনও প্রয়োজন নেই, আপনারা বিনা প্রয়োজনে এটা করছেন, বিপ্লবের জন্য এটার প্রয়োজন নেই। মডেল স্কুল সম্পর্কে ব্যাখ্যা ডঃ কিরণ চৌধুরি মহাশয় দিয়েছেন। এ সম্পর্কে আমি একটি কথা পরিষ্কার করে দিতে চাই। এক জায়গায় আপনাদের এই পলিটিকাল পার্সপেকটিভে বলা হয়েছে এক আশ্চর্য্য কথা Elitists biased in education should be discouraged. আমি সমর্থন করি। তারপর কথা আছে, There will be no model Schools and Colleges, no centres of excellance. আমার জবাব হচ্ছে there must be centres of excellance আপনি সমাজতান্ত্রিক দেশগুলিতে গিয়ে দেখুন সেখানে কি আছে, সোভিয়েত ইউনিয়নে গিয়ে দেখুন সেখানে সেন্টারস অব এক্সিলেন্সি আছে কিনা ও আপনি মডেল স্কুলের ব্যাখ্যাটা অন্যভাবে করুন না? আমরা সেই ভাবে আন্দোলন করি না কেন যে এমন মডেল স্কুল আমরা করব যেটা ডঃ কিরণ চৌধুরি মহাশয় বললেন, তিনি যেটা চাইলেন সেটা পুরণ করা যায়। সুতরাং যে দেশের এক্সলেন্সিতে উত্তর শতাব্দীতে যাবার কোনও প্রচেষ্টা নেই, সেই দেশ কখনও উপরে উঠতে পারেনা। এস ভাই, সকলে মিলে টেনে নামাই—এই যদি আমাদের স্লোগান হয় তাহলে আমরা কোনওদিন উঠতে পারব না। তার মানে এই নয় যে আমরা প্রাথমিক স্তরে, কি মাধ্যমিক স্তরে জনসাধারণের শিক্ষা ব্যবস্থাকে কোনও ভাবে উপেক্ষা করব। তাদের প্রাধান্য দেব। অগ্রাধিকার দেব এই কথাটাও কিন্তু বলা আছে। এই নুতন প্রযুক্তি বিদ্যা সম্পর্কে আপনারা একটু ধৈর্য ধরে শুনবেন। এই যে প্রযুক্তি বিদ্যার কথা বলা হয়েছে, শিক্ষা ক্ষেত্রে টেকনোলজিক্যাল এইডস-এর কথা বলা হয়েছে, এটা নিয়ে অনেক ভুল বোঝাবুঝি হয়েছে। এখানে একটা কথা বলা আছে। আমি বেশি উদ্ধৃতি দিতে চাইনা, বেশি উদ্ধৃতি দিলে সময় চলে যাবে, আমি চ্যালেঞ্জ অব এডুকেশন থেকে উদ্ধৃতি দিতে চাইনা। আমি আপনাদের এখান থেকে উদ্ধৃতি দিতে চাই। এখানে এক জায়গায় বলা হয়েছে যে শিক্ষক এবং ছাত্রদের সম্বন্ধকে ক্ষুন্ন করে এই সমস্ত টেকনোলজিক্যাল এইডস চাপিয়ে দেবার ব্যবস্থা করা হয়েছে। কথাটা কিন্তু ঠিক নয়। আমি একজন চিকিৎসা

শাস্ত্রের শিক্ষক হিসাবে বলছি, যে কোনও শিক্ষা ক্ষেত্রে আজকাল যে সমস্ত টেকনোলজিক্যাল এইড্‌স আমাদের হাতে এসেছে, সেগুলি একটা বিশেষ সহায়, একটা প্রধান সহায় এবং এতে সাংঘর্ষকারী যে কিছুর বলা নেই। আমি যখন সেবিকাদের শিক্ষা দিই, সেখানে যদি টি.ভি., রেডিও, ভি.ডি.ও. ইত্যাদি প্রয়োগ করে তাদের শিক্ষা দিতে পারি তাহলে সেই শিক্ষা ঢের বেশি অর্থকরী এবং কার্যকর হয়। আমি এটাকে পরিষ্কার করে দিতে চাই। টেকনোলজিক্যাল এইড্‌সকে আমাদের শিক্ষার ব্যবস্থার মাধ্যমে আনার মানে হচ্ছে শিক্ষকের হাতে একটা নতুন হাতিয়ার দেওয়া হল। যেমন আপনি কৃষকের হাতে ট্রাক্টর দেন কেন? আমরা যখন ছাত্র ছিলাম তখন এক সময়ে বলা হত যে সামার খণ্ডে যখন ট্রাক্টর এসেছে তখন বেনারসে আসবে না কেন? সুতরাং ট্রাক্টর আসার মানে আমরা কৃষককে নামিয়ে আনলাম, এটা ঠিক কথা নয়। এটা একেবারে একটা মিসইন্টারপ্রিটেশন করা হয়েছে যার কোনও স্কোপ নেই। তারপরে ভাষার ব্যাপারে এখনও পর্যন্ত সর্বভারতীয় ভিত্তিতে কোনও নীতি নির্ধারিত হয়েছে বলে আমি মনে করিনা, করতে পারা যায় না। আমি একবার এই সভায় বলেছিলাম যে পশ্চিমবঙ্গ থেকে এই বিষয়ে নেতৃত্ব দেওয়া উচিত। কারণ পশ্চিমবঙ্গ হচ্ছে রামমোহন, বঙ্কিম চন্দ্র, বিদ্যাসাগর, রবীন্দ্রনাথের দেশ। আমি বলেছিলাম যে এই সম্পর্কে আমাদের মধ্যে কোনও মতভেদ নেই যে মাতৃভাষার মাধ্যমে শিক্ষাই হচ্ছে আসল শিক্ষা, এছাড়া আর কিছু হতে পারে না। প্রাথমিক স্তরে এবং মাধ্যমিক স্তরে মাতৃভাষা তো প্রধান বটেই, এমন কি উচ্চ শিক্ষা সম্পর্কেও মাতৃভাষা হবে আমাদের প্রধান সহায়। এমন কি উচ্চ স্তরেও মাতৃভাষাই হবে আমাদের শিক্ষার প্রধান সোপান। কিন্তু এর অন্য একটা ব্যাপার আছে। আমরা এমন একটা দেশে বাস করি, যে দেশটা হল বৈচিত্রময় দেশ। আমরা সকলে ভারতীয় বটে কিন্তু আমরা অনেক ভাষা বলি, এটা মনে রাখবেন। আমি যখন বলতে উঠলাম, আমি নেতাজির নাম শুনলাম, কেউ কেউ উচ্চারণ করলেন। নেতাজি কি বলেছিলেন, নেতাজি বলেছিলেন যে হিন্দুস্থানী বাস্তবে আসুন হিন্দুস্থানী লিংগুয়া ফ্রাংকা হওয়া উচিত। আরও বলেছিলেন যে আমাদের লিপি হিসাবে রোমান লিপি গ্রহণ করা উচিত। আমার মনে হয় ভারত সরকারের কর্তব্য এই প্রস্তাব গ্রহণ করা। আমি এখানে থেকে এই প্রস্তাব করছি। কিন্তু এটা করা হয়নি। এছাড়া কোনও গতি নেই। আমরা যদি সেটা করতাম, ৩০ বছর আগে যদি এটা করতে পারতাম, তাহলে আজকে আমরা এই অবস্থায় পড়তাম না ভাষা নিয়ে। যদি রোমান লিপি হিন্দুস্থানে গ্রহণ করতাম লিংক ল্যাংগুয়েজ হিসাবে তাহলে আমাদের সঙ্গে আমাদের দক্ষিণ ভারতীয় ভাইদের সঙ্গে এই ভুল বোঝাবুঝি বা এমন মন কষাকষি হত না। এটা আমি এখানে বলেছিলাম। এখন এই কথাটা তারা বলেছেন যে আমরা ত্রিভাষা ট্রাইলিংগুয়াল ফর্মুলার দিকে যাচ্ছি। আমার মনে হয় এটা বাস্তব নয়। আপনি তো জাতীয় শিক্ষানীতির বিরুদ্ধে যাচ্ছেন, অনেকে বলছেন। কেন্দ্রের মন্ত্রী তিনি তার বক্তৃতায় বলেছেন আমরা মোটেই রিজিড নই, আমরা এই প্রস্তাবনাটা এখন রাখছি, এর মানে এই নয় যে দ্বিতীয়বার এটার কোনও অদল বদল করা যাবে না। এটা এও মানে নয় যে রাজ্যে রাজ্যে খানিকটা অ্যাডজাস্টমেন্ট হবে না, খানিকটা অদল বদল হবে না। এখানে মুর্শিদাবাদে যে মডেল স্কুল হবে, ঠিক তারই অনুরূপ হবে বেজোয়াদাতে যে মডেল স্কুল হবে, তার কোনও মানে নেই। এটা কিন্তু তিনি বলেছেন হয়ত আপনারা পড়েছেন। এই রকম কোনও কথা নেই। আমরা ভারতবর্ষের বৈচিত্রকে কোনওক্রমে নষ্ট হতে দিতে চাই না। কেউ দেবেও না, কারও সাধ্য

নেই বৈচিত্রকে নষ্ট করে। এটা তো পাঁচ হাজার বছরের বৈচিত্র, কে নষ্ট করবে? শেষ কথা হচ্ছে, এই কংকারেন্স লস্ট আর স্টেট লিস্ট্রের কথা আমি জোরের সঙ্গে বলতে চাই শিক্ষা নিশ্চয়ই কংকারেন্স লিস্টে থাকা উচিত। কারণ শিক্ষা একটা বাহন। দুটো জিনিসের একটা হচ্ছে সোশ্যাল চেঞ্জ, সামাজিক বিবর্তন, সামাজিক বিপ্লবের একটা বাহন হতে পারে শিক্ষা। তাহলে কেন আপনি এটাকে স্টেট লিস্টে করে রাখবেন? আপনি কি পশ্চিমবাংলায় বিপ্লব চান, না, সারা ভারতবর্ষের বিপ্লব চান? সুতরাং কংকারেন্স লিস্টে শিক্ষা থাকবে। আর একটা কথা হচ্ছে খুব বড় কথা, খুব দামি কথা, সেটা হচ্ছে আমাদের ন্যাশনাল ইউনিটি। ন্যাশনাল ইন্টিগ্রেশনের একটা প্রধান সোপান শিক্ষার মাধ্যমে, তাকে আমরা জুড়ে রাখতে পারি, আমরা যদি রাজ্য এবং কেন্দ্র এক সঙ্গে কাজ না করি, কোনও উপায় নেই। এক কথাটা বলে আমি শেষ করছি এবং এই দৃষ্টিভঙ্গি থেকে প্রগতিবাদী এবং বৈজ্ঞানিক দৃষ্টিভঙ্গি থেকে আমি এই কথা বলব, এই যে দুটো প্রস্তাব আমাদের সামনে এসেছে, এই দুটো সম্পূর্ণ অসার এবং গ্রহণযোগ্য নয়।

[11-40 — 11-50 P.M.]

**শ্রী অমলেন্দ্র রায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, অধ্যক্ষ অমিয়ভূষণ ব্যানার্জির নামে যে প্রস্তাবটি এখানে রাখা হয়েছে আমি সে প্রস্তাবটিকে সমর্থন করছি। সমর্থন করতে গিয়ে প্রথমেই আমি শেষ দিকে যে বিষয়টি রাখা হয়েছে সেটির সম্বন্ধে কিছু বলতে চাই। সেটি হচ্ছে—শিক্ষাকে অবশ্যই রাজ্য তালিকায় রাখতে হবে। বিরোধী পক্ষের সদস্য ডঃ চৌধুরি এবং ডাঃ বোস, দুজনেই এ সম্বন্ধে আলোচনা করলেন। কিন্তু ডঃ চৌধুরি এই প্রস্তাবের বিরুদ্ধে যা বললেন তাকে ক্যাজিউহিস্ট্রি ছাড়া আর কিছুই বলা যায় না। কোনও যুক্তিই তিনি দেখালেন না যে কেন শিক্ষাকে রাজ্য তালিকায় না রেখে যুগ্ম তালিকায় রাখা হবে না কেন এটার দরকার হবে এবং কেন দরকার হলে ইউনিয়ন লিস্টে নিয়ে যেতে হবে। উনি বললেন কম টাকা খরচ করেও রাজ্য শিক্ষাকে কন্ট্রোল করছে। তাই যদি হয় তাহেল ইউনিয়ন সরকার বেশি টাকা দিয়ে কন্ট্রোল করবেন, এটা কি কন্ট্রোলের ব্যাপার? এটা কি রাজ্যের শিক্ষা সংস্কৃতির সঙ্গে সম্পর্ক যুক্ত একটা গুরুত্বপূর্ণ বিষয় নয়? ডাঃ বোস বললেন, 'এটা নিশ্চয়ই কংকারেন্ট লিস্টে থাকবে।' আমি জিজ্ঞাসা করতে চাই, পন্ডিত নেহরুর বুদ্ধি কি তাদের চেয়ে কম ছিল, মৌলানা আবুল কালাম আজাদের বুদ্ধি কি তাদের চেয়ে কম ছিল, জ্ঞান কি কম ছিল? শিক্ষাকে রাজ্য তালিকা থেকে যুগ্ম তালিকায় নিয়ে যেতে হবে এই জ্ঞান কবে হল, কার হল এবং কেন হল? আজকে সে কথা ভালো করে বিচার বিবেচনা করে দেখতে হবে দুই ডক্টরকে এ কথা অস্বীকার করে কোনও লাভ নেই যে, ১৯৫০ সালে যে কনস্টিটিউশন গ্রহণ করা হয়েছিল এবং ১৯৭৬ সাল পর্যন্ত দীর্ঘ ২৬ বছর যে কনস্টিটিউশন বহাল ছিল সেই কনস্টিটিউশনের ফাউন্ডি ফাদাররা বহু বিচার এবং বিবেচনা করার পর তা গ্রহণ করেছিলেন। ডাঃ বোস এবং ডঃ চৌধুরি কি বলতে পারেন ১৯৭৬ সালে অন্ধকারের মধ্যে অন্ধকারের জীবরা রাজ্য তালিকা থেকে শিক্ষাকে এমার্জেন্সির সুযোগে ছিনিয়ে নিয়ে যুগ্ম তালিকায় নিয়ে গিয়েছিলেন? কোন্ স্বার্থে নিয়ে গিয়েছিলেন? জাতীয় শিক্ষা নীতির স্বার্থে কি? সে সব কি তারা ভুলে গিয়েছেন? এই বিধানসভায় আজকে যারা ওপাশে বসে আছেন তখন তারা এ পাশে বসেছিলেন। স্তাবকের দল, নপুংসকের দল সে দিন হাত তুলে ঐ কনস্টিটিউশনের

৪২তম অ্যামেন্ডমেন্টকে মঞ্জুর করে দিয়েছিলেন। কোন যুক্তিতে দিয়েছিলেন? কোনও যুক্তি নেই, যেহেতু বাদশা বলেছিলেন, সেহেতু মঞ্জুর করে দিয়েছিলেন। অবশ্য তখন বাদশা ছিলেন না সে দিন রানি সাহেবা ছিলেন, সাম্রাজ্ঞী ছিলেন। সাম্রাজ্ঞীর হুকুমে সাম্রাজ্ঞীর বাবার তৈরি কনস্টিটিউশনকে নস্যাৎ করে দিয়ে শিক্ষাকে যুগ্ম তালিকায় নিয়ে যাওয়া হয়েছিল। কেন নিয়ে যাওয়া হয়েছিল? সে যুক্তি কেউ এখানে দিতে পারলেন না। আজকে আমার জিজ্ঞাসা হচ্ছে, কেন যুগ্ম তালিকায় থাকবে? কখনই থাকতে পারে না। স্যার, কারণটা হয়ত ডঃ চৌধুরি বা ডাঃ বোস জানেন না, কিন্তু আপনি নিশ্চয়ই জানেন। আমরা যদি সংবিধানের কয়েকটি ধারাকে একটু লক্ষ্য করে দেখি তাহলে দেখব যে, শিক্ষা ক্ষেত্রে সংস্কৃতি ক্ষেত্রে কনস্টিটিউশনে যে সমস্ত প্রিভিলেজগুলি লিপিবদ্ধ আছে কারও ক্ষমতা নেই সেই প্রিভিলেজগুলিতে হস্তক্ষেপ করার, অতএব সেই প্রিভিলেজগুলিকে বাঁচিয়ে রাখতে হবে। আমি এখানে কনস্টিটিউশনের সে সমস্ত ধারাগুলির ভিতরে পুঙ্খানুপঙ্খরূপে যাচ্ছি না। ডঃ চৌধুরি এবং ডাঃ বোস নিশ্চয়ই যথেষ্ট বিদগ্ধ ব্যক্তি, তারা নিশ্চয়ই এগুলি জানেন। তাই আমি ধারাগুলি আর এখানে উল্লেখ করছি না। এই শিক্ষানীতি জাতীয় শিক্ষানীতির নয়, তার সঙ্গে শিক্ষার সম্পর্ক নেই, তার সঙ্গে নীতির সম্পর্ক নেই, এটা জাতীয় শিক্ষানীতি মোটেই নয়। তা করতে হলে যে কনস্টিটিউশন আছে সেই কনস্টিটিউশনের অনেক ধারা পাল্টাতে হবে। রাজি আছেন? ডঃ কিরণ চৌধুরি রাজি আছেন? ডাঃ বোস রাজি আছেন? সেইসব ধারায় যেখানে প্রিভিলেজগুলি লিপিবদ্ধ করা হয়েছে সেইসব ধারা পাল্টাতে পারেন? সুতরাং কাকে শেখাচ্ছেন যে জাতীয় শিক্ষানীতির জন্য করা হচ্ছে? যেটা মোদ্দা কথা সেই কথাটা আপনারা নরম গলায় শেষ পর্যায়ে মিউ-মিউ করে উল্লেখ করলেন। আমার কথা হচ্ছে মিউ-মিউ করলে হবে না। যেখানে শিক্ষা, যেখানে সংস্কৃতি জড়িয়ে আছে সেখানে আপনাদের সুস্পষ্ট ভাষায় বলতে হত যে না, যুগ্ম তালিকায় এনে ভুল করা হয়েছে, একে নিয়ে যেতে হবে রাজ্য তালিকায়। আপনারা দেখেছেন, সম্প্রতি নতুন দিল্লিতে যে বৈঠক হয়েছে সেই বৈঠক ভারতবর্ষের মধ্যে অর্ধেক রাজ্যের মুখ্যমন্ত্রীরা এই প্রস্তাব দিয়েছেন। এমারজেন্সির অন্ধকার দিনে গায়ের জোরে দেশের মতামত না নিয়ে, জনসাধারণের মতামত না নিয়ে, শিক্ষিত মানুষের মতামত না নিয়ে অর্থাৎ কারও মতামত না নিয়ে শিক্ষাকে এই যুগ্ম তালিকায় নিয়ে এসেছেন। সুতরাং শিক্ষাকে রাজ্য-তালিকায় ফিরিয়ে নিয়ে যেতে হবে—এটাই সর্বপ্রধান দাবি। জাতীয় শিক্ষানীতি যদি করতে চান, শিক্ষার প্রসার যদি করতে চান এবং নীতিকে সত্যি-সত্যিই জাতীয় প্রগতির নীতি বলে গ্রহণ করতে চান তাহলে পরে এই পথেই অগ্রসর হতে হবে। এই হচ্ছে প্রাথমিক শর্ত জাতীয় নীতির ইট ইজ এ প্রি-কনডিশন, ইট মাস্ট বি ফুলফিল্ড। এরই উপর জাতীয় শিক্ষানীতি নির্ভরশীল। এছাড়া আরও দু-একটি বিষয় সম্পর্কে ডঃ চৌধুরি উল্লেখ করেছেন আমার হাসি পেল তার এইসব কথা শুনে। সংবিধানে ডাইরেকটিভ প্রিন্সিপ্যাল আছে। ডাইরেকটিভ প্রিন্সিপ্যাল-এর ভিত্তিতে আইন তৈরি করতে হয়, নাহলে সেটা কখনও কার্যকর করা যায় না। ডঃ চৌধুরি আর্টিকেল ৪৫এর কথা উল্লেখ করেছেন—যেখানে বলা আছে সংবিধানের ফাউন্ডিং ফাদারসদের বক্তব্য। নিশ্চয়ই তাদের ডঃ চৌধুরি চ্যালেঞ্জ করবেন না ইন দি নেম অফ চ্যালেঞ্জ অব এডুকেশন। ফাউন্ডিং ফাদাররা ঘোষণা করেছিলেন যে, ১৯৬০ সালের মধ্যে বা ১০ বছরের মধ্যে ১৪ বছরের সমস্ত ছেলেমেয়েদের মধ্যে প্রাথমিক শিক্ষা বিস্তারের কাজ সম্পূর্ণ করবেন। কিন্তু কি দেখছি? কত বছর পার হয়ে গেল? ১৯৬০

সাল থেকে আজ হচ্ছে ১৯৮৬ সাল-এর মধ্যে সেই কাজ করতে পারলেন না। এখন বলছেন চ্যালেঞ্জ অফ এডুকেশন নাকি লেখা হয়েছে ১৯৯০ সালের মধ্যে এই কাজ সমাধা করবেন। এই কথা শুনলে মানুষ তো দূরের কথা, পশু-পাখি, কুকুর-শেয়াল পর্যন্ত হাসবে। আপনারা যেটা ৩৬ বছরে করতে পারলেন না, আর ৪ বছরে সারা ভারতবর্ষকে শিক্ষিত করে তুলবেন—এ প্রলাপ কি করে মানা যায়? কাজেই ধোঁকা দিয়ে লাভ নেই। এই কথা বলে যে প্রস্তাব শ্রী অমিয়ভূষণ ব্যানার্জি মহাশয় উত্থাপন করেছেন তা সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[11-50 — 12-00 P.M.]

**ডাঃ ওমর আলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয় আজকে এই সভায় প্রস্তাবিত শিক্ষানীতি সম্পর্কে শ্রী অমিয়ভূষণ ব্যানার্জি যে প্রস্তাব এনেছেন আমি সেই প্রস্তাবকে সমর্থন করছি এবং এই প্রস্তাবের যে মূল সুর সেই মূল সুরকে বদলে দেবার জন্য কংগ্রেসের তরফ থেকে যে সংশোধনী আনা হয়েছে আমি তার বিরোধিতা করছি। স্যার, শিক্ষার বিষয় নিয়ে মতবিরোধ এটা আজকে হঠাৎ আমাদের দেশে দেখা দিয়েছে তা নয়। শিক্ষা নিয়ে মতবিরোধ ব্রিটিশ আমলে ব্রিটিশদের মধ্যে ছিল, কংগ্রেস আমলে কংগ্রেসের মধ্যেও ছিল, এবং এখনও ভারতবর্ষে এটা নতুন রাজনৈতিক শক্তির বিন্যাস হয়েছে, সেই শক্তির বিন্যাস সেই মতবিরোধ স্বাভাবিকভাবে দেখা দিয়েছে। এর পিছনে কতকগুলি দৃষ্টিভঙ্গি কাজ করছে, সেই দৃষ্টিভঙ্গির তফাৎ আছে বলে এই মতবিরোধগুলি আছে। আমরা এটা জানি, সম্ভবত আপনিও এটা জানেন যে ব্রিটিশ আমলের একেবারে গোড়ার দিকে যখন আমাদের দেশের শিক্ষা ব্যবস্থাকে ব্রিটিশরা ধ্বংস করে দিলেন তখন একজন বিশপ, তিনি প্রস্তাব করলেন কয়েকটি রাজ্য পরিদর্শন করবার পর যে শিক্ষা ব্যস্থাটাকে গণমুখী, সর্বজনীন এবং বাধ্যতামূলক করতে হবে এবং প্রধানত মাতৃভাষার মাধ্যমে শিক্ষা দিতে হবে। এই দৃষ্টিভঙ্গির সঙ্গে সেদিনকার ব্রিটিশ সরকারের দৃষ্টিভঙ্গির তফাৎ ছিল। সেদিন ব্রিটিশ সরকারের দৃষ্টিভঙ্গি মানেন নি, কিন্তু ব্রিটিশ মেকলের সুপারিশ মেনে নিয়েছিলেন, যে মেকলে প্রস্তাব করেছিলেন যে শিক্ষাকে সর্বজনীন না করে মাতৃভাষার মাধ্যমে না নিয়ে এসে ইংরাজি ভাষার মাধ্যমে সীমাবদ্ধ কিছু লোককে শিক্ষিত করে তোলা হোক। এই উদ্দেশ্য ছিল যে ইংরাজি শিক্ষায় শিক্ষিত এক সম্প্রদায় তারা ব্রিটিশ প্রশাসনের ভিত্তি স্বরূপ হয়ে দাঁড়াবে। সুতরাং গণশিক্ষার এই প্রশ্নটা এইভাবে বিপর্যস্ত হয়েছিল। পরবর্তীকালে জাতীয় মুক্তি আন্দোলনের সময় এই প্রশ্ন যখন আবার জোরের সঙ্গে ওঠে তখন কংগ্রেসের এক অংশ তার বিরোধিতা করলেন এবং বামপন্থী এবং কংগ্রেসের মধ্যে প্রতিযোগিতায় তারা নতুন শিক্ষা চালু করবার সুপারিশ করেছিলেন, সম্ভবত আপনি জানেন ১৯৩০-৩৪ সালে তখনকার পৌর প্রতিষ্ঠানের যারা শিক্ষা সচিব ছিলেন তারা। একটা প্রস্তাব দিয়েছিলেন কলকাতাতে শিক্ষাকে অবৈতনিক এবং বাধ্যতামূলক করা হোক। কিন্তু সেদিন এই পৌরসভায় জাতীয়তাবাদে যারা সংখ্যাগরিষ্ঠ তারা এই প্রস্তাবের বিরুদ্ধে ছিলেন, তারা সেটা গ্রহণ করতে দেননি। তারা একটা যুক্তি হাজির করেছিলেন যদি এইভাবে গণশিক্ষার প্রসার হয় তাহলে আগামী দশকে বাধ্য এবং অনুগত ঝি, চাকর পাওয়া যাবে না। অনুগত এবং বাধ্য ঝি, চাকর পাওয়ার দৃষ্টিভঙ্গি ছিল এবং প্রশাসনে অর্থনীতির শিক্ষাব্যবস্থা গড়ে তোলবার দৃষ্টিভঙ্গি ছিল; আজকে স্বাধীনতার পরে প্রশাসনের অনুগত ধনিক শ্রেণীর শিক্ষা ব্যবস্থা চালু করবার

জন্য—এর নাম হল ইলিটিস্ট শিক্ষা গণমুখী শিক্ষার পরিবর্তন করে মুষ্টিমেয় ধনীদের ছেলেদের মধ্যে শিক্ষার ব্যবস্থা করা হচ্ছে, সেজন্য প্রস্তাবিত জাতীয় শিক্ষা নীতি গণশিক্ষা বিরুদ্ধে প্রস্তাবিত জাতীয় শিক্ষানীতি সর্বজনীন শিক্ষা নীতি। ইলিটিস্ট শিক্ষানীতি একে সমর্থন করা যায় না, সেজন্য যে প্রস্তাব এখানে উত্থাপন করা হয়েছে তাকে আমি সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নির্মলকুমার বোস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, অধ্যক্ষ শ্রী অমিয় বন্দ্যোপাধ্যায় মহাশয় যে প্রস্তাব উত্থাপন করেছেন তাকে আমি সমর্থন করে কয়েকটি কথা বলছি এবং মাননীয় সদস্য শ্রী দেবপ্রসাদ সরকার মহাশয় যে প্রস্তাব উত্থাপন করেছেন মাননীয় সদস্য শ্রী সুমন্ত কুমার হীরার সংশোধনী সাপেক্ষে আমি সেই প্রস্তাবকে সমর্থন করছি। আমার সহকর্মী শ্রী কান্তি বিশ্বাস মহাশয় এই জাতীয় শিক্ষানীতির উপর আলোচনা সংক্রান্ত বক্তব্য রাখবেন আমাদের সরকারের পক্ষ থেকে উচ্চ শিক্ষার ক্ষেত্রে আমাদের রাজ্য সরকারের যে বক্তব্য জাতীয় শিক্ষানীতির উপরে আমি সেই সম্পর্কে কয়েকটি কথা বলতে চাই। আমি উচ্চ শিক্ষায় আমার বক্তব্য নিবদ্ধ রাখছি, কিন্তু মাননীয় সদস্য কিরণবাবুর কয়েকটি কথা উল্লেখ না করে পারছি না। মাননীয় কিরণবাবু গত বছর আগস্ট মাসে পেশ করা দলিল ভারত সরকারের চ্যালেঞ্জ অফ এডুকেশন পলিসি পারসপেক্টিভ তার উল্লেখ করে সমালোচনা করে বলেছেন কেন, প্রাথমিক শিক্ষার কথা তো দলিলে বলা হয়েছে যে ১৯৯০ সালে হয়ে যাবে ১৪ বছর বয়সের সমস্ত ছেলে মেয়েদের জন্য। তাকে আমি চিনি, তিনি ভালো বক্তা, শিক্ষক, এবং লেখক। দীর্ঘদিন ধরে কলকাতা বিশ্ববিদ্যালয়ে একসঙ্গে কাজ করেছি। তিনি যে এখন গত আগস্ট মাসে পড়ে আছে তা আমার জানা ছিল না। কারণ ভারত সরকার দুটি দলিল প্রকাশ করেছেন জাতীয় শিক্ষানীতির উপর। তার একটি হল ন্যাশনাল পলিসি অফ এডুকেশন, ১৯৮৬, গত মাসে যার প্রেজেন্টেশন হয়েছে। তারপর আর একটি দলিল কিছুদিন আগে লোকসভা এবং রাজ্যসভায় বিতরিত হয়েছে 'ড্রাফট ন্যাশনাল পলিসি অফ এডুকেশন, ১৯৮৬ নামে। আজকে ৬ই মে তারিখে এখানে আলোচনার জন্য ঐ দলিল তিনি পড়েন নি তা জানতাম না। ঐ দলিলে বলা হয়েছে যে, like wise by 1995 all children will be provided free and compulsory education upto 14 years of age.২৬শে জানুয়ারি ১৯৫০ সালে যখন সংবিধান চালু হয় তখন বলা হয়েছিল যে, দশ বছরের মধ্যে ১৪ বছর বয়সের সমস্ত ছেলেমেয়ে প্রাথমিক শিক্ষা পাবে। আজকে ৩০ বছর হয়ে গেল, কিন্তু সেটা হল না। গত আগস্ট মাসে আবার বললেন যে, ১৯৯০ সালের মধ্যে সেটা পেয়ে যাবে। দেখলাম, ৮ মাসের মধ্যে সেই মত পাল্টে গেল! পরে বললেন "১৯৯০ সালের মধ্যে এটা হবে না বা, ১৯৯৫ সালের মধ্যে হয়ে যাবে? হয়ত পার্লামেন্টে পাশ হতে হতে বলে দেবেন—'রাজীব গান্ধী ঐ একবিংশ শতাব্দিতে নিয়ে গিয়ে তাদের সবাইকে শিক্ষা দেবেন!" এক্ষেত্রে ১৯৯৫ সালটা তো ভারতসরকারই বলছেন! কিন্তু ডঃ কিরণ চৌধুরি বলছেন—১৯৯০। আজকে এই জায়গায় তিনি দাঁড়িয়ে আছেন। মূল কথা হচ্ছে, ঐ যে শিক্ষানীতি—তার তিনটা দলিলেও তারা একই জায়গায় দাঁড়িয়ে আছেন। দেখা যাচ্ছে, শিক্ষাক্ষেত্রে কেন্দ্রীকরণ ক্রমগত বাড়ছে। এইমাত্র মাননীয় সদস্য শ্রী অমলেন্দ্র রায় মহাশয় বলছিলেন যে, সংবিধান রচনার সময় কিভাবে শিক্ষাকে রাজ্য তালিকায় রাখা হয়েছিল এবং জরুরি অবস্থা অন্ধকার দিনে ৪২তম সংবিধান সংশোধন করে সেটাকে কিভাবে যুগ্ম তালিকায় নিয়ে যাওয়া হয়েছিল। গণ-

পরিষদে যখন সংবিধান তৈরি হয় তখনও কথাটা উঠেছিল এবং সেই সময় কিছু কিছু মাননীয় সদস্য শুভবুদ্ধির দ্বারা পরিচালিত হয়ে বলেছিলেন যে, ভারতবর্ষের মতো একটা দরিদ্র দেশ, যেখানে নিরক্ষরতা এত বেশি, সেখানে রাজ্য সরকার পারবেনা ; এটা কেন্দ্রীয় তালিকায় থাকা উচিত। সেদিন পন্ডিত জওহরলাল নেহরু, মৌলানা আবুল কালাম আজাদ এবং অন্যান্যরা আলোচনা করে ঠিক করেছিলেন যে এটা রাজ্য-তালিকায় থাকবে। সংবিধান রচনা পরিষদে অ্যাক্টিং কমিটির পক্ষে কৃষ্ণমাচারী জবাব দিয়ে বলেছিলেন—"ভারতবর্ষের মতো একটা মহাদেশ, যেখানে নানা ভাষা, নানা সংস্কৃতি ইত্যাদি আছে, সেখানে শিক্ষা কখনও কেন্দ্রীয় তালিকায় থাকতে পারে না ; এটা রাজ্য-তালিকায় থাকবে। সেক্ষেত্রে আর্থিক অসুবিধা দেখা দিলে রাজ্যকে টাকা দেবে।" কিন্তু কেন্দ্র এক্ষেত্রে রাজ্যকে কোনও টাকা দেয়নি। অবশ্য ১৯৭৫ সাল পর্যন্ত এ-ব্যাপারে কেন্দ্র কোনও হস্তক্ষেপও করেনি। তারপর ১৯৭৫ সালে তারা হস্তক্ষেপ করলেন। তাই সবদিক বিবেচনা করে পুনর্বার বলি, শিক্ষাকে রাজ্য-তালিকায় দেওয়া হোক, যুগ্ম তালিকায় নয়। কয়েকদিন আগে জাতীয় উন্নয়ন পরিষদের যে সভা হয়েছিল, সেখানে প্রধানমন্ত্রী জোরের সঙ্গে যুগ্ম তালিকাকে সমর্থন করেছেন। আজও ওরা এক্ষেত্রে রাজ্য-তালিকাকে সমর্থন করছেন না। শুধু তাই নয়, ইন্ডিয়ান এডুকেশন সার্ভিসের ক্ষেত্রে নতুন নীতির কথা বলা হচ্ছে। বলা হচ্ছে যে, এক্ষেত্রে সর্বভারতীয় শিক্ষা কৃত্যক হবে। আজকে মহারাষ্ট্রের লোক এসে, উত্তরপ্রদেশের লোক এসে এখানে শিক্ষা পরিচালনা করবে—এই জিনিস হতে যাচ্ছে। এটা তো আরও বেশি কেন্দ্রীকরণ? শুধু তাই নয়, আজকে ডিলিংকিং অফ ডিগ্রি ফ্রম জব—এটা বলতে গিয়ে ন্যাশনাল ট্যালেন্ট সার্ভিসের কথা বলছেন। আজকে তারা ঠিক করে দেবেন যে কাজটা কিভাবে হবে! এইভাবে শিক্ষায় কেন্দ্রীকরণ হলে ভারতবর্ষের জাতীয় সংহতির সর্বনাশ হয়ে যাবে। আমি মাননীয় সদস্যদের মনে করতে বলি, পাকিস্তান থেকে বাংলাদেশ—এটা অর্থনৈতিক শোষণের ফলে হয়নি। অবশ্য সেখানে অর্থনৈতিক শোষণ, নিপীড়ন, অত্যাচার—এগুলো হয়েছে। কিন্তু কোনও দিন পূর্ববঙ্গের মানুষ বিদ্রোহ ঘোষণা করেছিলেন? যেদিন তাদের ভাষার উপর, সংস্কৃতির উপর, রবীন্দ্র সঙ্গীতের উপর আঘাত নেমে এলো—সেদিন তারা বিদ্রোহী হলেন। আজকে যদি কেন্দ্রীয় সরকার রাজ্যগুলির ভাষার উপর , সংস্কৃতির উপর, শিক্ষার উপর আঘাত করেন তাহলে ভারতবর্ষ টুকরো টুকরো হয়ে যাবে। আজকে এই বিপদের কথা আমাদের মনে রাখা দরকার। শিক্ষা কেন্দ্রীকরণের এই নীতি আমাদের দেশকে সেই সর্বনাশের দিকেই নিয়ে যাচ্ছে। সেই কারণে আমরা শিক্ষার বিকেন্দ্রীকরণ চাই। একে রাজ্য তালিকায় ফিরিয়ে দিতে হবে, না হলে সর্বনাশ দেখা দেবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য ডঃ কিরণ চৌধুরি এখানে অর্থের কথা তুলেছেন, বলেছেন—"টাকা দেবে কেন্দ্র, আর ক্ষমতা আমরা চাইব?" কেন্দ্র কত টাকা এক্ষেত্রে দিয়েছেন? আমাদের সীমিত ক্ষমতায় এবারের বাজেটের ২৫ভাগ আমরা শিক্ষাক্ষেত্রে খরচ করছি। কেন্দ্রীয় সরকারের হাজার হাজার টাকার বাজেট বিদেশি ঋণের বাজেট, নোট ছাপাবার ঘাটতি বাজেট, সেখানে বাজেটের শতকরা ১.২ মাত্র তারা শিক্ষার জন্য খরচ করেন। তারা এই খাতে টাকা খরচ করেন না, করবেন এবং তারজন্যই তারা শিক্ষাকে সরাসরি নিজেদের দায়িত্বে, নিয়ন্ত্রণে নিচ্ছেন না। কেন্দ্রীয় তালিকায় নিলে পুরোপুরি দায়িত্বটা বহন করতে হবে বলেই এটা তারা করছেন। কারণ যুগ্ম-তালিকায় থাকলে ভারি মজা! কারণ এতে রাজ্য সরকার সবটা খরচ করবে, কিন্তু নিয়ন্ত্রণটা থাকবে আমার! ওনারা খরচ করতে পারবেন না, নিয়ন্ত্রণ করবেন?

[12-00 — 12-10 P.M.]

ভাত দেবার কেউ নয় কিল মারবার গোঁসাই" এই হচ্ছে কেন্দ্রের নীতি। চ্যালেঞ্জ অব এডুকেশন থেকে আরম্ভ করে— কিছু দিন আগে যেটা পাই প্রোভাইড ন্যাশনাল পলিসি অব এডুকেশন সেখানে আমরা উদ্বেগের সঙ্গে লক্ষ্য করছি উচ্চ শিক্ষাকে নিয়ন্ত্রণ করে বন্ধ করে দেবার চেষ্টা করা হচ্ছে। এখানে এক জায়গায় বলা আছে দেখতে পাচ্ছি, চ্যালেঞ্জ অব এডুকেশন এই বইতে মরেটোরিয়াম শব্দটা ব্যবহার করেছে। প্রতিবাদের পর এটা ছেপেছে দেখুন সেখানে কি বলছে।" However in the near future the main emphasis would be on consolidations of, and expension of facilities in, the existing institutions. এবং সেখানে বলছে Still there is bound to be increasing pressure for opening now universities and colleges to provide higher enrolment এটা তারা নিয়ন্ত্রণ করতে চায় কিন্তু আমরা চাইনা। সুতরাং এই মূল ব্যাপারে নজর দেওয়া উচিত। আমরা উচ্চ শিক্ষার ক্ষেত্রে যথেষ্ট এগিয়ে গেছি কিন্তু ওনারা এগোন নি। আমরা দেখতে পাচ্ছি যে ভারতবর্ষে ১৭ থেকে ২৩ বছর এই বয়স সীমায় যে সমস্ত ছাত্র-ছাত্রী রয়েছে তার শতকরা ৪.৮ জন উচ্চ শিক্ষা লাভ করে। অথচ ফিলিপাইন্সের মতো দেশে সাউথ কোরিয়ার মতো দেশে শতকরা ২৫/২৬ জন উচ্চ শিক্ষা গ্রহণ করে। স্বাধীনতার পর আমাদের ভারতবর্ষে উচ্চ শিক্ষার উন্নয়ন কি হয়েছে? শতকরা ১২ ভাগ । এই সময় আলজেরিয়াতে হয়েছে ২৭ ভাগ, কেনিয়াতে হয়েছে শতকরা ২৫ ভাগ, লিবিয়াতে হয়েছে শতকরা ২২ ভাগ এবং নাইজিরিয়াতে হয়েছে শতকরা ১৯ ভাগ। ইথিওপিয়ার মতো দেশ যেখানে না খেতে পেয়ে মরছে হাজারে হাজারে লোক সেখানে হয়েছে ১৮ পারসেন্ট। আমাদের এখানে উচ্চ শিক্ষার তো সম্প্রসারণ হয় নি। ১০০ জনের মধ্যে যেখানে ৪ জন উচ্চ শিক্ষায় শিক্ষিত সেখানে শ্রদ্ধেয় রাজীব গান্ধী প্রযুক্তি বিদ্যার বিপ্লবে নিয়ে যেতে চাচ্ছেন। শতকরা ৬৪ জনকে নিরক্ষর রেখে শতকরা ৪ জনকে উচ্চ শিক্ষায় শিক্ষিত করে কম্পিউটার রেভলিউশনে নিয়ে যাবে মাননীয় রাজীববাবু! এটা কি সম্ভব? তাই উচ্চ শিক্ষার সম্প্রসারণ দরকার। বিশেষ করে গ্রামাঞ্চলে, বিশেষ করে দুর্বল শ্রেণীর মানুষ তফসিলি অধ্যুষিত এলাকায় মানুষদের উচ্চ শিক্ষায় শিক্ষিত করতে হবে। যখন আমরা গ্রাম ও শহরের মধ্যে যে তফাত সেই তফাত দূর করতে চাচ্ছি সেখানে গ্রামাঞ্চলে দুর্বল শ্রেণীর মানুষের উচ্চ শিক্ষায় শিক্ষিত করতে হবে। উচ্চ শিক্ষাকে এই ভাবে নিয়ন্ত্রণ করার বিরুদ্ধে আমরা। মাননীয় অধ্যক্ষ মহাশয়, প্রথা বর্হিভূত শিক্ষা, ননফরমাল এডুকেশন এবং একটা নতুন শব্দ চালু করা হয়েছে ডিসটেন্স লারনিং আমরা এই কথা পরিষ্কার করে বলতে চাই কি প্রাথমিক স্তর, কি উচ্চ শিক্ষার স্তরে বা যে কোনও জায়গায় প্রথা বহির্ভূত শিক্ষা চালু করার বিরুদ্ধে নয় বা ডিসেটন্স লারনিং-এর বিরুদ্ধে নয়, আমরা ওপেন ইউনিভার্সিটির পক্ষে। আমরা এই বিধানসভা থেকে ওপেন ইউনিভার্সিটি বিলের উপর সিলেক্ট কমিটিতে কাজ করছি, আমরা বয়স্ক শিক্ষার ক্ষেত্রে কাজ করছি এবং অন্য শিক্ষার ক্ষেত্রে কাজ করছি। কিন্তু আমদের আপত্তি কোথায়? এটাকে যদি বিকল্প হিসাবে, অলটারনেটিভ বা সাবসটিটিউট করা হয়— ফরমাল এডুকেশনের বিকল্প হিসাবে নন-ফরমালে আমাদের আপত্তি আছে, সাপ্লিমেন্টারি হলে কোনও আপত্তি নেই। যারা বয়স্ক, যারা শিক্ষার সুযোগ পায় না, যারা কারখানায় কাজ করে, অফিসে কাজ করে তাদের জন্য করসপনডেন্স কোর্স হোক, ওপেন ইউনিভার্সিটি হোক। একজন ছেলে প্রাথমিক বিদ্যালয়

মাধ্যমিক বিদ্যালয়, কলেজ এবং বিশ্ববিদ্যালয়ে পড়ল আর একজন কখনও গেল না—শুধু প্রযুক্তি বিদ্যার যুগ হয়েছে টেলিভিসনের সামনে বসে লেখাপড়া শিখবে, এই দুজন সমান হবে? মাননীয় সদস্য শিশির বোস মহাশয় বললেন যে এই ডিসেটেন্স লারনিং মানে এই নয় যে একটা যন্ত্রের মাধ্যমে শিক্ষা গ্রহণ করবে, এটা শিক্ষকদের হাতে গড়া, এটা শিক্ষককে বাদ দিয়ে নয়। আমি বিনীত ভাবে তাকে বলছি যে নীতি তারা করছেন তাতে বলছে আর বিদ্যালয়ের দরকার নেই, আর কলেজের দরকার নেই আর বিশ্ববিদ্যালয়ের দরকার নেই, নতুন ছেলে-মেয়েরা শিখবে টেলিভিসনের সামনে বসে। ইন্দিরা ওপেন ইউনিভার্সিটির উপাচার্য আমার বিশেষ বন্ধু অধ্যাপক রামরেড্ডী বললেন—এটা তো ভালো, কারণ বিদ্যালয়ে আপনার আমার মতো শিক্ষকরা পড়াবে আর টি.ভি.তে প্রফেসার নার্লেকর-এর মতো শিক্ষক পড়াবেন। প্রফেসার নার্লেকর ছবি সামনে আসবে, ছেলেরা পড়ে যাবে, শিশিরবাবু ক্লাসে যন্ত্র দিয়ে পড়াবেন। দুটো কি এক হয়ে যাবে, বলুন তো শিশিরবাবু আমাকে? আজকে শিক্ষককে বাদ দিয়ে, বিদ্যালয়কে বাদ দিয়ে টি.ভি. রেডিওর সামনে যে লার্নিং সেটা শিক্ষা নয়, সেটা শিক্ষার নামে অশিক্ষা। সে জন্য আমরা এর বিরুদ্ধে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে ভয়ঙ্কর জিনিস হচ্ছে। বিশ্ববিদ্যালয় থেকে কলেজকে আলাদা করার চেষ্টা হচ্ছে। আজকে স্বয়ং শাসিত কলেজ নয় এবং বিশ্ববিদ্যালয়ে স্বয়ং শাসিত বিভাগের নামে একটা এলোমেলো কাজ করার চেষ্টা হচ্ছে। সেখানে কি বলা হয়েছে? বলা হয়েছে যে অনুমোদিত কলেজ, অ্যাফিলিয়েটেড কলেজ বলে কোনও জিনিস থাকছে না, সব কলেজই আলাদা। ডঃ কিরণ চৌধুরি মহাশয় যেখানে ছিলেন সেই মণীন্দ্রচন্দ্র কলেজ যে বি.এ., এম.এ. ডিগ্রি দেবে, আমার উলুবেড়িয়া কলেজ যে বি.এ., এম.এ. ডিগ্রি দেবে, বলুন তো মণীন্দ্রচন্দ্র কলেজ, উলুবেড়িয়া কলেজের এম.এ. আর প্রেসিডেন্সি কলজে এবং সেন্ট জেভিয়ার্স কলেজের এম.এ.-র কি বাজারে এক দাম হল? কলকাতা বিশ্ববিদ্যালয়ে এম.এ থাকলে বোঝা গেল, উত্তরবঙ্গ বিশ্ববিদ্যালয়ে থাকলে বোঝা গেল, কিন্তু প্রতিটি কলেজ আলাদা হয়ে এতে কি মান সম্মান থাকবে? আমরা আদর্শ জায়গায় পৌছাইনি সত্যিকারের আদর্শ জায়গায় পরীক্ষা থাকবে না, কোনও কিছু থাকবে না। আজকে প্রতিটি কলেজ আলাদা হয়ে যাবে, প্রতিটি কলেজ আলাদা করে পরীক্ষা নেবে আলাদা করে ডিগ্রি দেবে, এই জিনিস ভারতবর্ষের বর্তমান অবস্থায় চলেনা এতে শিক্ষা ক্ষেত্রে বিপর্যয় আসবে। সে জন্য আমরা এর বিরুদ্ধে। বিশ্ববিদ্যালয়কে আবাসিক করা হয়েছে—ডঃ কিরণ চৌধুরি মহাশয় বক্তৃতা দেবার সময়ে আমি একটা প্রতিবাদ করেছি, সে জন্য আমি দুঃখিত। কিন্তু কেন প্রতিবাদ করেছি? বিশ্ববিদ্যালয়ে শিক্ষক আন্দোলনে কিরণবাবু এবং আমি বারেবারে এই অটোনমাস কলেজের ধারণার বিরুদ্ধে লড়েছি। কারণ উনিও প্রাক্তন মণীন্দ্র নাথ কলেজের, আর আমিও প্রাক্তন উলুবেড়িয়া কলেজের। আজকে শ্রীযুক্ত বাবুরা রাজীব গান্ধীর ভয়ে, ডিসিপ্লিনের ভয়ে, কালকে যখন হুইপ হয়েছে দিল্লিতে, এখন বলছেন এটা বড্ড ভাল। কবে তাদের মত পরিবর্তন হল সেটা আমি জানতে চাই? সেন্টার অব এক্সিলেন্সি উচ্চ শিক্ষার ক্ষেত্রে বলা হয়েছে এবং এই দলিলেও বলা হয়েছে যে all along the line of pyramid center of excellence. হবে। তাই কেবল মাত্র বিদ্যালয় হবেনা। এখানে বলা আছে To promote excellence at all levels of the educational pyramid throughout the Country. তার মানে কেবল মাত্র ৪৩৬টি বিদ্যালয়কে নবোদয় বিদ্যালয় করা হবেনা কলেজগুলির মধ্যে বাছাই করে নবোদয় কলেজ হবে, বিশ্ববিদ্যালয়গুলির মধ্যে

বাছাই করে নবোদয় বিশ্ববিদ্যালয় হবে। অতএব অভিজাত তন্ত্র—রাজনীতিতে গণতন্ত্র, আর শিক্ষা ক্ষেত্রে অভিজাত তন্ত্র, এই যে স্ববিরোধিতা, এই যে কন্ট্রাডিকশন, এটা চলবে নাকি? কিছু বাছাই করা লোক এক নম্বর শ্রেণী হবে, আর অন্যরা ২ নম্বর শ্রেণী হবে, এই জিনিস চলতে পারেনা। আমি ডিগ্রির উপরে জোর দিতে চাইনা কিন্তু যেভাবে এটা করা হয়েছে তাতে আমরা আপত্তি করেছি। আমার সময় শেষ হয়ে গেছে আমি শুধু একথা বলতে চাই যে এই শিক্ষানীতি আরও আলোচনা হোক, আরও বিভিন্ন স্তরে আলোচনা করা হোক, তাড়াহুড়া করার কিছু নেই। তবে আমরা জানি যে আমাদের বর্তমান শিক্ষানীতিতে অনেক ত্রুটি আছে এটা প্রাসঙ্গিক নয়, উৎপাদনের ক্ষেত্রে প্রাসঙ্গিক নয়, সমাজ পরিবর্তনের ক্ষেত্রে প্রাসঙ্গিক নয়, চরিত্র গঠনের ক্ষেত্রে প্রাসঙ্গিক নয়, এটা নিয়ে পুরানো যে সব আলোচনা হয়েছে, আবার নতুন করে আলোচনা করে ধীরস্থির ভাবে করা হোক। সব কিছু তাড়াহুড়ো করে, মুসলিম বিলেও তাড়াহুড়ো, শিক্ষার ব্যাপারেও তাড়াহুড়ো, ব্যাপারটা কি আমি জানতে চাই। তাই আমি এর বিরুদ্ধে প্রতিবাদ করছি এবং অমিয় বাবু যে প্রস্তাব এনেছেন এবং সংশোধনী স্বাপেক্ষে আমি দেবপ্রসাদবাবুর প্রস্তাবকে সমর্থন করছি এবং সকলকে অনুরোধ করছি যে এটার সময় আমাদের বিধানসভা থেকে আমাদের মত পরিষ্কার করে বলা উচিত।

**Dr. Kiran Chowdhury :** Sir, I am very much alive now and not staying in August, 1985. I have just referred to the age group 6-11. It was upto 1990. I have got the copy with me. He has suppressed one part of the fact. I did not mention the age. It will be 1995, in case of the students upto 14 years of age.

[12-10 —12-20 P.M.]

**শ্রী কান্তি বিশ্বাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে প্রস্তাবিত শিক্ষা নীতির উপরে মাননীয় সদস্য অমিয় ব্যানার্জি মহাশয় যে প্রস্তাব এনেছেন, এই প্রস্তারের সমর্থনে এবং মাননীয় সদস্য দেবপ্রসাদ সরকার মহাশয় যে প্রস্তাব এনেছেন তার উপরে মাননীয় সদস্য সুমন্ত হীরা মহাশয় যে সংশোধনী এনেছেন, সেই সংশোধনী সাপেক্ষে এই প্রস্তাবকে আমি সমর্থন করে দু একটি কথা এই সভায় নিবেদন করছি। শিক্ষা নীতির দুটি অঙ্গ থাকে। প্রথম অঙ্গ হচ্ছে, শিক্ষানীতির মধ্যে দিয়ে কি কাজ করতে চাওয়া হয় তা আলোচনা করা হয়। দ্বিতীয় অধ্যায়ে কিভাবে সেই লক্ষবিন্দুতে পৌছানো হবে সে কথা থাকে। সে জন্য দুটো অধ্যায় যদি এক সঙ্গে আলোচনা না করা হয় তাহলে শিক্ষা নীতির আসল স্বরূপ কখনও বোঝা যায় না। আজ আমি প্রথম অধ্যায় আলোচনা করার আগে দ্বিতীয় অধ্যায় সম্পর্কে দু একটি কথা বলব। আমার কেন্দ্রীয় সরকার যে প্রস্তাব দিয়েছে তার সম্বন্ধে সঠিকভাবে সরকারের পক্ষে থেকে, বিভিন্ন সদস্য বক্তব্য রেখেছেন। অত্যন্ত যুক্তিসঙ্গত প্রস্তাব রেখেছেন। কিন্তু কিভাবে সেই প্রস্তাবকে কার্যকর করবে কেন্দ্রীয় সরকার আমার জানা নেই। ভারতে প্রখ্যাত শিক্ষাবিদ্ আবুল কালাম আজাদ যে বক্তৃতা করেছেন কনস্টিটিউয়েন্ট অ্যাসেম্বলিতে ১৮ই মার্চ, ১৯৫৯ সালে, সেখানে তিনি উর্দুতে বক্তৃতা করেছিলেন তার ইংরাজি তর্জমা এই প্রসিডিংসে রাখা আছে আমি পড়ে শোনাচ্ছি— 'If you really feel that more amount should be spent undc "Education", then you should accept a plain and well balanced proposal in this House that at least 10 per cent of the

Central revenues should be allocated to his head. So long as no such action is taken, the Gordian knot of the national education shall never be disentangled. তিনি বলেছিলেন এই সভা থেকে প্রস্তাব নেওয়া হোক যে কেন্দ্রীয় সরকারের বাজেটে শতকরা ১০ ভাগ টাকা শিক্ষাখাতে ব্যয় করা হবে। যদি সেই প্রস্তাব গ্রহণ না করা হয় তাহলে গরডিয়ান নট কোনও দিনই ভাঙ্গা যাবে না। আপনারা ভুলে গেলেন আবুল কালামের বক্তৃতা তার আবেদন হাউসের কাছে। কেন্দ্রীয় সরকার শতকরা এক ভাগ টাকা এই শিক্ষাখাতে দেন। আজকে ৩৭ বছর পরেও শতকরা একভাগ টাকা ব্যয় করেন শিক্ষাখাতে। এই প্রসঙ্গে আরেকটি দৈনিক পত্রিকা উল্লেখ করছি—ইউনেসকোর সর্বশেষ রিপোর্ট যেটা বেরিয়েছে ৯২ পৃষ্ঠা সেটা পড়ছি 'Categorizing the available figures on proportions of State budgets spent on education modifies sharply simple distinctions between regions of the world. For example, Belgium, Colombia, Chile, Finland (1981), Ghana, Malaysia, Morocco, Mexico, Spain, Thailand, Uganda and Venezuela all spent in 1979 between 17 and 20 per cent of their nation budgets on education. In 1981 the Maldives in 1980 the Argentina, Botswana and the Gambia, and in 1979 Cyprus, Guatemala, Nicaragua, Paraguay, Portugal, Zambia, and the Federal Republic of Germany and the United States (including in these last two cases, federal, state and local government) used between 11.8 and 15 per cent of national budgets on education. এতগুলি রাজ্য তারা শতকরা ১৫ থেকে ১৬ ভাগ শিক্ষার জন্য ব্যয় করেন। সেখানে মহান কেন্দ্রীয় সরকার মাত্র একভাগ ব্যয় করেন শিক্ষার জন্য। এই হচ্ছে শিক্ষার প্রতি অপরেটিভ পার্ট। তারপরে আমার দ্বিতীয় প্রশ্ন ভাষা সম্পর্কে। আমি আবার মৌলনা আবুল কালামের বক্তৃতা পড়ে শোনাচ্ছি, তিনি উর্দু ভাষায় বক্তৃতা দিয়েছেন আমি তার ইংরাজি তর্জমা করে পড়ে শোনাচ্ছি ১৮ই মার্চ, ১৯৫৯ সালে বক্তৃতা করেছিলেন 'Honourable Member Begum Aizaz Rasul has drawn attention towards the necessity of imparting primary education of the children in their mother tongue and urged the Government of India to lay down a clear cut policy in this respect. I would like to tell her in this connection that this question has already been decided once for all and there is nothing more to be done. মাতৃভাষায় শিক্ষা দিতে হবে, চিরস্থায়ী ভাবে কেন্দ্রীয় সরকার তা গ্রহণ করেন। আজকে সেখানে কেন্দ্রীয় সরকার হিন্দী, ইংরাজি ভাষার মাধ্যমে মাতৃভাষা প্রবর্তনের কথা বলছেন। এখানে যারা টেরিলিন, ড্রেকন পরা কংগ্রেস সদস্যরা আছেন তাদের আমি দৃষ্টি আকর্যন করছি। ১৯৩৮ সালে খদ্দর পরা কংগ্রেসিরা কংগ্রেস রেজলিউশন করেছিলেন। হরিপুরা রেজলিউশন এই বইটির ২৫ পৃষ্ঠায় হরিপুরা কংগ্রেসিরা যে প্রস্তাব করেছিলেন সেই সময়ে অনেকে কংগ্রেসে ছিলেন না। নেতাজি সহ ছিলেন ওই হরিপুরা কংগ্রেস সেখানে তারা যে প্রস্তাব করেছিলেন সেই প্রস্তাবে দিকে দৃষ্টি আকর্ষণ করছি। Free and compulsory education should be provided for seven years on a nation-wide scale.১৯৩৮ সালের হরিপুরা কংগ্রেসের প্রস্তাব। তাদের দ্বিতীয় প্রস্তাব হচ্ছে The medium of instruction must be the mother language. গান্ধীজির পরিচালনায় নেতাজি সুভাষ বসুর উপস্থিতিতে এই প্রস্তাব নিয়েছিলেন,

আজকে যারা কংগ্রেসে আছেন সেই সময়ে তারা কংগ্রেসে ছিলেন না। আজকে কংগ্রেসের দায়িত্ব পেয়ে হিন্দী, ইংরাজি ভাষার মাধ্যমে গোটা ভারতবর্ষ ব্যাপী শিক্ষানীতি সমস্ত নিয়ম কানুনকে জলাঞ্জলি দিয়ে শিক্ষা দিতে চাইছেন। এই শিক্ষানীতির মধ্যে হিস্ট্রি অফ ফ্রিডম অফ স্ট্রাগলের কথা বলা হয়েছে। শিক্ষামন্ত্রীর সম্মেলনে ন্যাশনাল ডেভেলপমেন্ট কাউন্সিলের মিটিংয়ে মাননীয় মুখ্যমন্ত্রী এবং আমি যে বক্তৃতা করেছি। আমরা সেখানে বলেছি ফ্রিডম অফ স্ট্রাগল পড়ানো হবে। হিস্ট্রি অফ ফ্রিডম অফ স্ট্রাগল সম্পর্কে দেশের আগামীদিনের জনগণকে সচেতন করতে হবে। সেখানে নেতাজির কথা থাকবে, আজাদ হিন্দ ফৌজের কথা থাকবে, চট্টগ্রাম অস্ত্রাগার লুণ্ঠনের কথা থাকবে না যে ইতিহাস লিখে লালকেল্লার মাটির নিচে পুঁতে রাখা হয়েছিল ক্যাপসুলে পুরে এবং ১০০ বছর পরে তাকে উত্তোলন করে পড়ানো হবে সিদ্ধান্ত নেওয়া হয়েছে এবং যা পৃথিবীর ন্যাশনাল স্ট্রাগল এবং ফ্রিডম ফর স্ট্রাগলের ইতিহাসকে বিকৃত করবে। হিটলার ইতিহাসকে বিকৃত করতে পারেন নি মুসোলিনি ইতিহাসকে বিকৃত করতে পারেন নি। অত্যন্ত বেদনার সাথে বলতে হয় ওরাও ইতিহাসকে বিকৃত করতে চাইলেও তা পারবে না। মাননীয় সদস্য যারা আজকে এখানে আছেন দলমত নির্বিশেষে আপনাদের সচেতনতার কাছে, বিবেকের কাছে বিনীতভাবে আবেদন করব, আসুন এই সঙ্কটময় মুহূর্তে ঐক্যবদ্ধভাবে শিক্ষার ক্ষেত্রে যে সর্বনাশ ডেকে আনতে চাইছেন আমরা তার প্রতিবাদ করি কণ্ঠে কণ্ঠ মিলিয়ে। এখানে শিক্ষাকে রাজ্য তালিকায় আনবার কথা বলেছি, মাননীয় সদস্যরাও বলেছেন এবং আমাদের স্টেট অ্যাসেম্বলির রিপোর্টে আছে সময় লাগবে তাই পড়ে দিচ্ছি না। কেন্দ্রীয় সরকার বারে বারে বলেছেন, এবার সম্মেলনেও বলেছেন শিক্ষার কাছে থেকে দেখা দরকার তাহলেই বোঝা যাবে যে সেটার প্রয়োজনীয়তাটা কোথায় তবেই তাকে ভালোভাবে পরিদর্শন করা যাবে ; পর্যবেক্ষণ করা যাবে কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে এই প্রস্তাব দিয়েছে। সেইজন্য কলেজগুলিকে অটোনোমাস করা হবে, বিশ্ববিদ্যালয়ের বিভিন্ন বিভাগের স্বায়ত্বশাসন দেওয়া হবে। শিক্ষাকে কাছ থেকে দেখবার প্রয়োজনীয়তা যদি উনি অনুভব করে থাকেন, কলেজ যদি অটোনম করার কথা বলা হয় তাহলেই একটি যুক্তির উপর দাঁড়িয়ে কি রাজ্যগুলিতে অটোনম ভাবার কথা আসে না। শিক্ষাক্ষেত্রে ওরা বলেছেন, না কলেজ নিজে থাকবে অটোনোমাস, বিশ্ববিদ্যালয়ের বিভিন্ন বিভাগ অটোনোমাসের উপর থাকবে। এখানে কেন্দ্রীয় সরকারের মধ্যে কিছু নেই, রাজ্য সরকারের কোনও ভূমিকা নেই ; রাজ্য সরকারের কোনও ভূমিকা থাকবে না। কেন্দ্র থেকে ইউ. জি. সি. এজেন্সির মাধ্যমে শিক্ষাকে নিয়ন্ত্রণ করা হবে। আপনাদের কাছে বিনীতভাবে আবেদন করি যে, এই সর্বনাশার পথকে পরীক্ষা করবার জন্য আসুন এই পবিত্র বিধানসভা থেকে যৌথভাবে প্রস্তাব নিয়ে আমরা রাজ্য সরকারের পক্ষে আন্দোলন করি যাতে তারা কেন্দ্রীয় সরকারের কাছে আমাদের সর্ববাদীসম্মত প্রস্তাবটি সেখানে তারা প্রেরণ করেন। আজকে যে প্রস্তাব এসেছে কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে তাতে তারা একটা প্রায়োরিটি সেক্টর করেছেন, এটাকে অগ্রাধিকার দিয়ে বিবেচনা করা হবে—কিসের অগ্রাধিকার? শিক্ষকরা যেন ভালোভাবে পড়ান, ছাত্ররা যেন ভালোভাবে পড়েন এটাই হচ্ছে অগ্রাধিকারের একান্ত খাত—শিক্ষার ক্ষেত্রে। এখন যেখানে ভারতবর্ষের অর্দ্ধেক গ্রামে বিদ্যালয় নেই, যেখানে দুই লক্ষ প্রাথমিক বিদ্যালয়ে একজন মাত্র শিক্ষক, যেখানে ৪৬ হাজার প্রাথমিক বিদ্যালয়ে সামান্য ঠিকানা পর্যন্ত নেই, যেখানে ভারতবর্ষের বিরাট অংশের ছেলেমেয়ে বিদ্যালয়ে যাবার সুযোগটুকু থেকে বঞ্চিত, সেখানে আমার মহান কেন্দ্রীয় সরকার

[12-20 — 12-30 P.M.]

প্রায়োরিটি সেক্টর উল্লেখ করতে গিয়ে বলেছেন আসুন, শিক্ষকরা ভালোভাবে পড়াক, ছাত্ররা ভালোভাবে পড়ুক তাহলেই আমাদের সমস্যার সমাধান হয়ে যাবে। এটাই কি প্রায়োরিটি সেক্টর? যারা এখানে শিক্ষক আছেন কিরণবাবুদের কাছে বিনীত আবেদনে বলছি কোন বিবেচনায়, কোন দৃষ্টিভঙ্গিতে বিচার করে ন্যাশনাল এডুকেশন পলিসিতে এটাকে প্রাইভেট সেক্টর হিসাবে মেনে নেবেন? আর একটি বিষয় হচ্ছে একবিংশ শতাব্দীতে আমাদের নতুন প্রেরণার দৃষ্টি করতে হবে। গোটা ভারতবর্ষের ৭০ কোটি মানুষকে নিয়ে আগামী দিনে আমরা একবিংশ শতাব্দীতে প্রবেশ করতে চাই। অত্যন্ত ভালো কথা, সাধুবাদ জানাই। একবিংশ শতাব্দীতে যদি প্রবেশ করতে হয়ে তাহলে আমাদের কি লক্ষ্য হওয়া উচিত—দেশের আপামর মানুষের নিরক্ষরতার দূরীকরণ প্রস্তাব এনে তাদের যুক্ত করে, বিজ্ঞান নির্ভর যুক্তিকে শক্তিশালী করে, যুক্তি নির্ভর চেতনতাকে যুক্তিবাদী মননশীলতার মধ্যে নিয়ে যদি একবিংশ শতাব্দীর পথে অগ্রসর হতে পারে তাহলে জনগণ সত্যিকারের একবিংশ শতাব্দীতে প্রবেশ করবেন। আমরা দেখতে পাচ্ছি সংবাদপত্রে বেরিয়েছে কর্ণাটকের একটি মন্দিরে উলঙ্গ নারী, পুরুষ দিনের বেলায় মিছিল করে মন্দিরে যাচ্ছেন, পৃথিবীর বিভিন্ন দেশের সংবাদপত্রে যখন এই ছবি ছাপা হয়েছে তখন আপনার, আমার ৭০ কোটি ভারতবর্ষের মানুষের মাথা লজ্জায় নিচু হয়ে যায়নি? কিসের জন্য, নিরক্ষরতার জন্য, পশ্চাৎপসারের জন্য, তাকে দূরীভূত করবার ও মান্ধাতা আমলের জ্ঞানকে দূরীভূত করবার জন্য আমাদের কেন্দ্রীয় সরকারের শিক্ষা নীতির মধ্যে কি আছে? নাগা সন্ন্যাসীর উলঙ্গ মিছিল—মাননীয় প্রধানমন্ত্রীর গঙ্গাপূজা দিতে হাজির হলেন—টি.ভি. তে বেরুল, সংবাদপত্রে ছবি বেরুল, বিজ্ঞান নির্ভর মানসিকতা, বিজ্ঞানের মেজাজ তৈরি করবার এই কি লক্ষ্য? ৫ জন মুখ্যমন্ত্রী কি করেন, সেটা দেখবার জন্য সেখানে যখন পুলিশ তাদের দায়িত্ব পালন করতে পারলেন না তখন ৫০ টি নিরীহ প্রাণ আত্ম বির্সজন দিতে বাধ্য হলেন। বিজ্ঞানের মেজাজও যুক্তিবাদী মন তৈরি করবার এই কি কেন্দ্রীয় সরকারের লক্ষ্য? ভারতবর্ষের যারা জানেন তারা জানেন যে ১৯৭৩ সালে কর্ণওয়ালিস ভারতবর্ষে চিরস্থায়ী বন্দোবস্ত করেছিলেন। বৃটিশ ঘেঁসা একটা ক্ষুদ্র জমিদার শ্রেণীর তারা তৈরি করেছিলেন। তাদের হাতে ভারতবর্ষকে শোষণ করার, শাসন করাব দায়িত্ব ও ক্ষমতা দিয়েছিলেন। আজ ১৯৩ বছর পরে আবার একটা নতুন জমিদারি ব্যবস্থা শিক্ষার ক্ষেত্রে প্রবর্তন করার ব্যবস্থা করা হচ্ছে। আমাদের নতুন কর্নওয়ালিস এই ব্যবস্থা করছেন। আমরা যেন কর্নওয়ালিসকে বাদ দিয়েছি তার চিরস্থায়ী ব্যবস্থাকে জলাঞ্জলি দিয়েছি সেই রকম এই নতুন শিক্ষা ব্যবস্থা থেকে মানুষকে মুক্ত করার জন্য আসুন আমরা এই নীতির প্রতিবাদ করি এবং পশ্চিমবঙ্গে সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারকে বলি যাতে তারা এই নীতির পরিবর্তন করেন।

**শ্রী অমিয়ভূষণ ব্যানার্জি:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি যে প্রস্তাব উত্থাপন করেছি তার উপর বিরোধীপক্ষ থেকে এবং আমাদের তরফ থেকে অনেক আলোচনা এখানে হল। দেখা যাচ্ছে জাতীয় শিক্ষানীতির ব্যাপারে আর একটি প্রস্তাব যা দেবপ্রসাদবাবু উত্থাপন করেছেন এবং যার সংশোধনী সুমন্ত হীরা মহাশয় এনেছেন আমি আমার প্রস্তাব এবং সুমন্তবাবুর সংশোধনীকে সমর্থন করে কিছু বলতে চাই। আমি আমার বক্তব্য প্রথমে হায়ার এডুকেশনের উপর সীমাবদ্ধ রাখব। ১৭ থেকে ২৩ বছর পর্যন্ত ছেলে মেয়েদের মাত্র ৪.৮

ভাগ ভারতবর্ষে হায়ার এডুকেশন পড়ে। সেখানে ফিলিপাইনে ২৫% সাউথ কোরিয়ায় ১৮% জাপানে ৩০% সেখানে আমাদের দেশে উচ্চ শিক্ষা হার মাত্র ৪.৮। এতেই কেন্দ্রীয় সরকার রাজীব গান্ধীর নেতৃত্বে বলছেন আর উচ্চ শিক্ষার দরকার নেই এবং কিভাবে এটাও বন্ধ করা যায় সেজন্য নানাভাবে এই সব প্রস্তাব নিয়ে আসছেন। আর একটা লক্ষণীয় বিষয় হচ্ছে কেন্দ্রীয় সরকার ৭৪/৭৫ সালের আগে পর্যন্ত বাজেটে ১৫% ব্যয় করেন, ৭৪/৭৫ সালে ৫.৯% এবং ৭৯/৮০ সালে ১.২% ব্যয় করেন। অর্থাৎ খরচ ক্রমশ কমিয়ে নিয়ে আসছেন। অথচ বলছেন সারা ভারতবর্ষে এরা নাকি শিক্ষা ব্যবস্থায় আপ্লুত করে দেবেন। আপনারা সকলেই জানেন অটোনোমাস কলেজ করার কথা হচ্ছে। অর্থাৎ এর মানে হচ্ছে বসিরহাট থেকে আরম্ভ করে সেন্টজেভিয়ার্স পর্যন্ত পড়বেন এবং তারপর প্রিন্সিপাল একটা সার্টিফিকেট দিয়ে দেবেন পাশ করেছেন কিনা। এই অবস্থা মেনে নেবার জন্য কি ছাত্র, শিক্ষক, অভিভাবক, সামাজিক পরিবেশ সৃষ্টি হয়েছে? এই ব্যবস্থা করলে ছাত্র অভিভাবক এডুকেশন সম্পর্কে নিস্পৃহ হয়ে যাচ্ছে। এই ব্যবস্থা আমাদের দারুণভাবে ক্ষতিগ্রস্ত করবে। তারপর ইউনিভার্সিটি এডুকেশন কাদের দেবেন? সেখানে ডিগ্রি যারা পাশ করবে তাদের সার্টিফিকেট দেওয়া হবে। আবার এম. এ. তে যারা ভর্তি হবে তাদের আবার পরীক্ষা দিতে হবে এবং সেটা আবার আবাসিক হবে। আমরা জানি এম. এ. যারা পড়তে আসে তারা বিভিন্ন জায়গা থেকে আসে এবং তাদের তরফ থেকে আবাসিক হবার জন্য প্রচুর দরখাস্ত পড়ে। এত আসন সেখানে নেই। বর্তমানে বাড়ি তৈরি করার যে খরচ তাতে রাজীব গান্ধী বললেই যে সব হয়ে যাবে তা সম্ভব নয়। এইমাত্র কিরণ বাবু বললেন আমরা নাকি বিশ্ববিদ্যালয়ে গণতন্ত্র মানছি না, ওরা নাকি বিশ্ববিদ্যালয়ে গণতন্ত্র বইয়ে দিচ্ছেন। আমি একটা উদাহরণ দিচ্ছি—বিশ্বভারতীতে ওরা গণতন্ত্র প্রতিষ্ঠিত করেছেন, আর আমরা কলকাতা বিশ্ববিদ্যালয়ে নাকি গণতন্ত্র উৎখাত করেছি। দুটোর চেহারা কি— বিশ্বভারতীতে সিনেটে নির্বাচিত সদস্য হচ্ছে ৫ পারসেন্ট, নোমিনেটেড হচ্ছে ৯৫ পারসেন্ট। কলকাতা বিশ্ববিদ্যালয় আমরা যা আইন করেছি তাতে সেখানে ইলেক্টেড হচ্ছে ৭৪ পারসেন্ট, নমিনেটেড হচ্ছে ২৬ পারসেন্ট। সিন্ডিকেট বিশ্বভারতীতে নির্বাচিত হচ্ছে জিরো পারসেন্ট এবং নমিনেটেড হচ্ছে হান্ড্রেড পারসেন্ট। এই নমিনেটেড সদস্যরা বিশ্বভারতী পরিচালনা করবেন, তারা সমস্ত কিছু করবেন। আমরা কলকাতা বিশ্ববিদ্যালয়ে কি করেছি—৬২ পারসেন্ট হচ্ছে ইলেক্টেড, ৩৮ পারসেন্ট হচ্ছে নমিনেটেড। কাজেই এরপরে কিরণ বাবুকে আর জবাবদিহি করতে হবে বলে আমার মনে হয় না। অবশ্য কোনওদিন তিনি আমাদের পক্ষে আসবেন সে আশা করি না, তবে একটা আশা করি শিক্ষাবিদ্ হিসাবে দীর্ঘদিন শিক্ষা জগতের সঙ্গে অত্যন্ত ঘনিষ্ঠভাবে যুক্ত থাকার জন্য অন্তত এই প্রস্তাব সম্পর্কে আজকে তারা ভাববেন। যখন এই প্রস্তাব পাশ হয়ে যাবে তখন বিভিন্ন স্কুল কলেজে সারা বাংলাদেশে একটা অদ্ভুত অবস্থার সৃষ্টি হবে। এখন পর্যন্ত পরিপূর্ণভাবে সাধারণ মানুষ এর ইমপ্লিকেশন বুঝতে পারেনি, কিন্তু যখন বুঝবে তখন সারা পশ্চিমবঙ্গ এর বিরুদ্ধে দাঁড়াবে, তখন আপনাদের স্কুল কলেজে, মাঠে ময়দানে সর্বত্র এরজন্য জবাবদিহি করতে হবে। সেজন্য আঁজকে আবার আবেদন করছি আসুন, এই প্রস্তাবের আমরা সকলে একযোগে বিরোধিতা করি, আমাদের সঙ্গে সমব্যথী হয়ে জনসাধারণের কথা ভাবুন। তারপর চাকরি থেকে ডিগ্রিকে বিচ্ছিন্ন করার কথা বলেছেন। চাকরি থেকে ডিগ্রিকে বিচ্ছিন্ন করার মানে কি, মানে হচ্ছে ডিগ্রির ভিত্তিতে চাকরি পাবে না। তাহলে কিসের ভিত্তিতে পাবে, না,

ন্যাশনাল টেস্টিং হবে। তার মানে কি—কংগ্রেসিদের এত বছর শাসনের ফলে আমাদের দেশে য সামাজিক পরিবেশ তৈরি হয়েছে তাতে ন্যাশনাল টেস্টিং সিস্টেম হওয়ার মানে সেখানে ধরাধরি, নানা রকম করাপশন শুরু হবে, তার ভেতর দিয়ে যদি কেউ একটা সার্টিফিকেট আদায় করতে পারে তাহলে সে সেখানে ভর্তি হবে তার লেখাপড়ার জ্ঞান যাই থাকুক না কেন। সেখানে ডিগ্রি তার কোনও কাজে লাগবে না। ডিগ্রি যদি কোনও কাজে না লাগে তাহলে আমাদের দেশে যে সামাজিক পরিবেশ তার থেকে আমরা ছাত্র তৈরি করব, সেই ছাত্র সেখানে আসবে। সেখানে যদি ছাত্র না আসে তাহলে নতুন টিচার নিয়োগ করবেন না বলছেন, তাহলে এগজিস্টিং টিচার যারা আছেন, নন-টিচিং যারা আছেন তাদের চাকরি নিয়ে টানা-টানি চলবে, তাদের অবার নতুন ফ্রন্ট খোলা হবে এই সম্পর্কে কোনও সন্দেহ নেই। এটা আপনারা নিশ্চয়ই ভাববেন। ওরা বলছেন বিশ্ববিদ্যালয়ে নাকি বড় বেশি রাজনীতি করা হচ্ছে, বিশ্ববিদ্যালয় থেকে রাজনীতি হঠাতে হবে। তারজন্য আমাদের প্রধানমন্ত্রী কি করলেন—ন্যাশনাল ইউনিয়ন অব স্টুডেন্টসে গিয়ে বক্তৃতা করলেন, করে বললেন তোমরা গ্রামে গ্রামে যাও, গিয়ে কংগ্রেসের বাণী প্রচার কর, কংগ্রেসি সদস্য কর। আপনারা তার সহযোগী, আপনারা বলছেন স্কুলে-কলেজে রাজনীতি করা চলবে না, ছাত্রদের রাজনীতি করা চলবে না। অর্থাৎ আমরা যখন রাজনীতি করি তখন সেটা খুব ভালো, আর অন্যরা যখন রাজনীতির কথা বলেন তখন সেটা খুব খারাপ। আমি বলি একজন শিক্ষকের ভোটাধিকার আছে, একজন ছাত্র ১৮ বছর হলে তারও ভোটাধিকার আছে। সেই ভোটাধিকার প্রয়োগ করতে হলে তাকে রাজনীতির বিষয় নিশ্চয়ই বুঝতে হবে, বিচার-বিবেচনা করতে হবে। কাজেই মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই যে সমস্ত আলোচনা হল সেই আলোচনার ভেতর দিয়ে এইকথা স্পষ্ট হয়ে গেছে যে এই শিক্ষা নীতি সমস্ত দেশে শিক্ষা জগতে একটা দারুণ বিপর্যয় টেনে আনবে। সেই বিপর্যয়ের হাত থেকে সমস্ত দেশকে রক্ষা করবার জন্য শিক্ষা জগতকে রক্ষা করবার জন্য আমাদের দিক থেকে আমরা প্রাণপন চেষ্টা করছি, সেই চেষ্টায় আপনারা আমাদের সামিল হোন এই আবেদন আমি আপনাদের কাছে রাখছি এবং আমাদের প্রস্তাব, দেবপ্রসাদ সরকারের সংশোধনী সহ যে প্রস্তাব সেই প্রস্তাব সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[12-30 — 12-40 P.M.]

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে কেন্দ্রীয় সরকারের প্রস্তাবিত যে জাতীয় শিক্ষা নীতি এর উপর যে দুটি প্রস্তাব এখানে এসেছে এই প্রস্তাবের উপর মাননীয় সদস্যরা আলোচনা করেছেন। এই প্রস্তাবিত জাতীয় শিক্ষানীতি হচ্ছে, আমি গোড়াতেই বলেছি, দেশকে একবিংশ শতাব্দীতে এগিয়ে নিয়ে যাবার জন্য তারই উপযোগী এই শিক্ষানীতি এই কথা কেন্দ্রীয় সরকার বলতে চাইছেন। আজকে এই শিক্ষানীতির মধ্যে দিয়ে সরকারের যে শিক্ষা সঙ্কোচন নীতি, মানুষের মানবিক মূল্যবোধকে মেরে দেওয়া যা বিভিন্ন ধারার মধ্য দিয়ে প্রতিফলিত হয়েছে এর মূল কারণ যদি এখানে আমরা আলোচনা করি তাহলে কার্য কারণের সম্পর্ক খুঁজে পাওয়া যাবে না। এবং সেই কারণে আমি দ্ব্যর্থহীন ভাষায় বলতে চাই আপনারা যে বলছেন দেশকে একবিংশ শতাব্দীতে এগিয়ে নিয়ে যাবেন—কিন্তু এই শিক্ষা নীতি একবিংশ শতাব্দীতে এগিয়ে নিয়ে যাবে, দেশের ৭০ কোটি মানুষকে জীবিত অবস্থায়

রেখে নয়, দেশের ৭০ কোটি মানুষের চিতা ভষ্মের উপর দিয়ে এই দেশকে একবিংশ শতাব্দীতে এগিয়ে নিয়ে যেতে পারবেন যদি এই শিক্ষানীতি কার্যকর হয়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এই যে একবিংশ শতাব্দীর কথা বলা হচ্ছে, এটা কার স্বার্থে? ভারতবর্ষে যে পুঁজিবাদ এবং পুঁজিপতিদের যে শোষণ ক্ষমতা সেই শোষণ ক্ষমতাকে আরও বৃদ্ধি করার জন্য আজকে এই শিক্ষানীতি এবং তার জন্য উন্নত প্রযুক্তি বিজ্ঞান শিল্পে কমপিউটার। এগুলি কেন? বিশ্বের বাজারে প্রতিযোগিতায় টক্কর মারার জন্য, প্রতিযোগিতায় তাদের ক্ষমতাকে বৃদ্ধি করার জন্য, তাদের সেই শোষণ ক্ষমতাকে আরও বাড়িয়ে নিতে চাইছেন, সর্বোচ্চ মুনাফা অর্জন করার জন্য তাদের ক্ষমতাকে বাড়িয়ে নিতে চাইছেন। তাই উৎপাদন ব্যয়কে কি করে কমানো যায় তার উপায় উদ্ভাবন করার চেষ্টা করছেন। এই উৎপাদন ব্যয় কমাবেন কি করে? শ্রমিকদের উপর আক্রমণ করে, শ্রমিক কর্মচারিদের ছাঁটাই করে উৎপাদন আরও কি করে বাড়ানো যায় তার প্রচেষ্টা চালিয়ে যাচ্ছেন। ক্যাপিটাল ইনটেনসিভ প্রোডাকশন-এর মধ্য দিয়ে কমপিউটারাইজেশন করে, শিল্পে প্রযুক্তি বিজ্ঞান প্রয়োগ করার চেষ্টা চলছে। এমনিতেই যেখানে ছাঁটাই, লে-অফ, লক-আউট ক্লোজার-এর দ্বারা একটা মারাত্মক অবস্থার সৃষ্টি হয়েছে, সেখানে কমপিউটারাইজেশন-এর দ্বারা হাই টেকনোলজির নামে ভারতবর্ষের মানুষকে আরও বেকারত্বের দিকে ঠেলে দেবে এবং চরম দুরবস্থার মধ্যে ঠেলে দেবে—এই হচ্ছে অবস্থা। আর একটা দিকের কথা ওরা জানেন যে প্রধানমন্ত্রী তথা কেন্দ্রীয় সরকারের যে অর্থনীতি এবং তার সঙ্গে এই যে শিক্ষানীতি তাতে ভারতবর্ষের জনগণকে আরও চরম দুর্দশার দিকে ঠেলে দেবে, চরম অন্ধকারময় দুরবস্থার মধ্যে ঠেলে দেবে। এবং শুধু তাই নয়, যাতে দেশের মানুষ এটা মেনে নিতে বাধ্য হয় তেমনি একটা জায়গায় নিয়ে যাবার জন্য, এই রকম একটা চরম অন্ধকারের মধ্যে ওরা ঠেলে দিতে চাইছে। ওরা শিক্ষাকে সঙ্কুচিত করতে চাইছে। আজকে জাতীয় শিক্ষা নীতির আর একটা মূল উদ্দেশ্য হল শিক্ষাকে সঙ্কোচন করা, যার ফলে মডেল এবং কালচার অব এক্সসেলেন্স এই সমস্ত জিনিসের অবতারণা করা হচ্ছে। এতদিন পর্যন্ত অন্তত সরকার কার্যত সাধারণ ঘরে ছেলেমেয়েদের শিক্ষা দেওয়াকে, তারা শিক্ষা নিক বা না নিক, অন্তত নৈতিক দিক থেকে এটা অস্বীকার করার ভরসা পায় নি। আজকে দেখছি কেন্দ্রীয় সরকার তাদের শিক্ষা নীতির মধ্য দিয়ে ঐ কিছু মুষ্টিমেয় মডেল স্কুল ও সেন্টার অব এক্সসেলন্স করে কিছু মুষ্টিমেয় ছেলেমেয়েদের শিক্ষার দায় দায়িত্ব নিয়ে বাকিটা জনগণের উপর ছেড়ে দিচ্ছেন। এটা একটা মারাত্মক দিক এবং এই সব করে আজকে জনসাধারণকে বিভ্রান্ত করার চেষ্টা করা হচ্ছে তাদের বিফল করা হচ্ছে। তাদের শিক্ষার মানে ঐ নন ফরম্যাল এডুকেশন, ঐ যে ফাংশনাল লিটারেসি এবং ঐ ওপেন ইউনিভার্সিটি এই সব বলে শিক্ষাকে একটা প্রহসনে পরিণত করা হচ্ছে। নন ফরম্যাল এডুকেশন ওপেন ইউনিভার্সিটি শিক্ষা ক্ষেত্রে প্রয়োজন সমস্ত অবস্থাতেই। আবার প্রথাগত শিক্ষার ক্ষেত্রে সরকার সমস্ত রকম পদক্ষেপ নেবার পরেও, সরকার এই প্রথাগত শিক্ষা নেবার সুযোগ দিচ্ছে না। আমি বলতে চাই নন ফরম্যাল এডুকেশন হোক আর ওপেন ইউনিভার্সিটি হোক সেখানে আপত্তি নাই, কিন্তু প্রথাগত শিক্ষার যে প্রয়োজন এবং তার জন্য যে ব্যবস্থা অবলম্বন করার কথা, সেই ব্যবস্থা অবলম্বন না করে নন ফরম্যাল এডুকেশন ওপেন ইউনিভার্সিটি এই সব জিনিস দেখিয়ে আজকে কার্যত দুধের স্বাদ ঘোলে মেটাবার ব্যবস্থা করে শিক্ষার নামে প্রহসন করতে চাইছেন। ওরা সোশ্যাল রেলেভেন্সির কথা বলছেন, সব বড় বড় কথা বলছেন শিক্ষার

তাৎপর্য—শিক্ষার সামাজিক তাৎপর্যের কথা বলছেন। কিন্তু শিক্ষার যে আসল উদ্দেশ্য মানব সমাজের বিকাশ, আজকে সেই জায়গাটাকে ভুলিয়ে দিয়ে পুঁজিপতিদের কি করে ভালো করা যায় তার ব্যবস্থা করা হচ্ছে। আবার সোশ্যাল রেলেভেন্সির কথা বলছেন,—তাই তো আজকে হাই টেকনোলজির জন্য প্রযুক্তি বিজ্ঞানের জন্য চ্যালেঞ্জ অব এডুকেশন তা চালাবার জন্য এবং কিছু যন্ত্রবিদ এবং পুঁজিপতিদের শোষণ ব্যবস্থা অব্যাহত রাখার জন্য, প্রশাসনিক সম্পর্ককে বহাল রাখার জন্য যতটুকু প্রয়োজন শিক্ষাকে তারা কার্যত সেইখানেই সীমাবদ্ধ করতে চাইছেন এবং শিক্ষাকে সঙ্কুচিত করতে চাইছেন। আজকে উচ্চ শিক্ষার ক্ষেত্রে তারা বলছেন কিভাবে আমরা এগোচ্ছি। আর আজকে প্রাথমিক শিক্ষার কি দুরবস্থা এটা কি অস্বীকার করতে পারেন? চ্যালেঞ্জ অব এডুকেশন ইত্যাদি বলে জনসাধারণকে বিভ্রান্ত করছেন। একটু আত্ম সমালোচনা করছেন না। আজকে প্রাথমিক বিদ্যালয়গুলির কি দুরবস্থা। সেখানে একটা ব্ল্যাক বোর্ড নাই, স্কুল বাড়ি নাই, পানীয় জলের ব্যবস্থা নাই, লেখাপড়া করার কোনও সুযোগ সুবিধা নাই। সেই জায়গায় আপনারা এই কথা বলে মানুষকে বোঝাবার চেষ্টা করছেন যে আমরা উচ্চ শিক্ষাকে জোরদার করার সুপারিশ করছি। সেইজন্যই বুঝি আজকে প্রাথমিক শিক্ষা অবহেলিত? আপনারা নিশ্চয় জানেন মাত্র ৪.৮% ছাত্র উচ্চ শিক্ষা নিতে পারে, আমাদের ভারতবর্ষে ৪.৮% ছাত্র উচ্চ শিক্ষার দরজায় যায়, ফোর্থ এডুকেশনাল সার্ভের কথা। অন্যান্য অনুন্নত দেশে যেখানে শতকরা ২৫ ভাগ। আসলে গোটা শিক্ষা ব্যবস্থা গোটা শিক্ষার ক্ষেত্রে সরকারের চরম অক্ষমতা। আজকে ভারতবর্ষ শিক্ষার ক্ষেত্রে এই রকম একটা বিপর্যয়ের মধ্যে পড়েছে। আজকে জব-ডিগ্রি ডিলিংকিং সম্বন্ধে মাননীয় সদস্য কিরণ চৌধুরি জবাব দেবার চেষ্টা করেছেন। কিন্তু জবাব তিনি কি দেবেন? উনি জব-ডিগ্রি ডিলিংকিং সমর্থন করে বলেছেন। তিনি বলেছেন এমন সব পোস্ট আছে যেখানে ডিগ্রি দরকার নেই। আসলে আজকেও ডিগ্রি পাবার জন্য অন্তত শিক্ষায় যতটুকু আশা আগ্রহ সমাজের মধ্যে আছে সেটাকে মেরে দেবার একটা সুপরিকল্পিতভাবে চক্রান্ত চলছে। অথচ শিক্ষান্তে সরকারের চাকুরি দেবার যে নৈতিক দায়িত্ব আছে সেই দায়িত্বকে স্খালন করবার চেষ্টা করছেন। আজকে মূল্যবোধ ভিত্তিক শিক্ষার কথা বলা হয়েছে যেকথা আমি আমার প্রস্তাবে বলেছি এবং মূল্যবোধ ভিত্তিক শিক্ষা আপাতদৃষ্টিতে আমরা সাধারণ মানুষদের দৃষ্টি আকর্ষণ করবার জন্য একটা চেষ্টা মাত্র। গোটা দেশে যেভাবে নৈতিকতা ও মূল্যবোধের অবক্ষয়, মূল্যবোধের যেখানে অধপতন হচ্ছে সেখানে এটা ঠিক একটা ট্রাজেডি, মূল্যবোধ নয়। তারা কি করছেন? তারা ধর্মীয় মূল্যবোধ সেই পুরানো দিনের কুসংস্কারাচ্ছন্ন চিন্তা ভাবনা, সেগুলিকে নিয়ে আসতে চাইছেন। আমরা জানি সেই সমাজে ধর্ম কিভাবে সমাজকে এগিয়ে নিয়ে গিয়েছিল। কিন্তু পরবর্তী যুগে সমাজ পরিবর্তনের ধারায় সেই ধর্মীয় মূল্যবোধ প্রগতির পথে একটা বাধা একটা অন্তরায় হয়ে যায়। তাই শিল্প বিপ্লবের দিনে নব জাগরণের যুগে আমাদের দেশের সকল মনিষীরা ধর্মীয় মূল্যবোধের বিরুদ্ধে দাঁড়িয়ে স্বাধীনতাবাদী মূল্যবোধ এবং আদর্শকে সমাজের বুকে প্রতিষ্ঠা করার জন্য চেষ্টা করে গিয়েছে। সেদিক থেকে মূল্যবোধ বলতে ধর্মীয় মূল্যবোধ বলে আবার দেশকে পিছিয়ে নিয়ে যাবার চেষ্টা চলছে। এবং যান্ত্রিকতার দিকে এগিয়ে নিয়ে যাচ্ছে। কারণ এই রকম যদি একটা সামাজিক মানসিকতার দিক থেকে একটা পরিস্থিতির সৃষ্টি হয় রিয়েলাইজেশন অব থট, তাহলে আজকে যে গোলামী ব্যবস্থাকে আমরা জিইয়ে রাখতে চাইছি। অত্যন্ত উদ্দেশ্য প্রণোদিতভাবে এই জিনিস করা হচ্ছে। পরিশেষে আমি

[12-40 — 12-50 P.M.]

এখানে বলতে চাই এখানে মাননীয় সদস্য সুমন্ত হীরা মহাশয় যে অ্যামেন্ডমেন্ট এনেছেন আমার প্রস্তাবের উপর আমি সেটা গ্রহণ করছি। কেন্দ্রীয় সরকারের জনবিরোধী সর্বনাশা শিক্ষানীতি গ্রহণ করেছেন আজকে গোটা শিক্ষা সংস্কৃতির উপর এতবড় আঘাত ইতিপূর্বে আর কখনও হয় নি। এর জন্য আমাদের ঐক্যবদ্ধভাবে আন্দোলন গড়ে তোলা উচিত। এই সংকল্প আমাদের আজকে নিতে হবে। আজকে জনসাধারণের স্বার্থে মাননীয় সুমন্ত হীরা মহাশয়ের অ্যামেন্ডমেন্ট গ্রহণ করছি। সর্বশেষে আমি বলতে চাই যে গোটা ভারতবর্ষে যে শিক্ষা নীতি আসছে তাতে দেশে ফ্যাসিবাদকে এগিয়ে নিয়ে যাবার চেষ্টা হচ্ছে। এটা অত্যন্ত মারাত্মক জিনিস। অর্থনৈতিক দিক থেকে, শোষণ, অত্যাচার নিষ্পেষণ এমন একটা জায়গায় নিয়ে এসেছে, যাতে মানুষ মাথা তুলতে না পারে। আজকে কেন্দ্রীয় সরকার রাজনৈতিক ক্ষমতা কুক্ষীগত করে স্বেচ্ছাচারি শাসন ব্যবস্থার মধ্য দিয়ে একটির পর একটি কালা কানুন প্রণয়ন করে বহু সংগ্রামের মধ্য দিয়ে অর্জিত জনসাধারণের গণতান্ত্রিক অধিকারগুলিকে ধূলিসাত করে দিয়ে গোটা দেশে ফ্যাসিবাদী নীতি নিয়ে এসেছেন। তেমনি সংস্কৃতির দিক থেকে এই স্বেচ্ছাচারি ফ্যাসিবাদী শাসন ব্যবস্থার পরিপূরক সাংস্কৃতিক চিন্তা ভাবনা, মানসিকতা আনবার চেষ্টা তারা করছেন। তাই আমরা এই ফ্যাসিবাদের তীব্র নিন্দা করছি। মাননীয় সদস্য সুমন্ত হীরা একটি অ্যামেন্ডমেন্ট এনেছেন। আমি এই কথা বলতে চাই যে, সর্বভারতীয় ক্ষেত্রে কেন্দ্রীয় সরকারের সর্বনাশা শিক্ষা নীতির বিরুদ্ধে যেমন আমাদের ঐক্যবদ্ধ আন্দোলন গড়ে তুলতে হবে তেমনি আমি বামফ্রন্ট বন্ধুদেরও অনুরোধ করব যে, তারাও তাদের শিক্ষানীতির ক্ষেত্রে, ভাষানীতির ক্ষেত্রে পাশ, ফেল প্রথা তুলে দেওয়ার প্রশ্নে যে ব্যবস্থা নিয়েছেন তা কার্যত কেন্দ্রীয় সরকারকেই অনেকখানি সাহায্য করছে, এটাও চিন্তা করতে হবে। কেন্দ্রীয় সরকারের জনবিরোধী শিক্ষা নীতির বিরুদ্ধে ঐক্যবদ্ধ সংগ্রামকে শক্ত ভিতের উপর গড়ে তুলতে গেলে এই দুর্বল দিকগুলি তারা কাটিয়ে তুলবেন। এইটুকু বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Speaker :** Now, I put to vote the amendments on the motion of Shri Amiya Bhusan Banerjee.

The motion of Shri Abdul Mannan that—

1. In Para. 2, lines 3 and 4, the words "এবং আগামী ৫ বৎসরের মধ্যে কার্যকর করার কোনও ইঙ্গিত নেই" be omitted.

2. In Para 3, line 2, the word "কেন্দ্রীয়" be omitted.

3. In Para 4, lines 1 and 2, the words "ব্যক্তি মালিকানায় শিক্ষাকেন্দ্র স্থাপনের যুক্তি দেখানো হয়েছে এবং শিক্ষাকেন্দ্রগুলির অবস্থার উন্নতিসাধন করে" be omitted.

4. In Para. 4, lines 2, after the words "উন্নত করার" the word "উদ্দেশ্যে" be inserted.

5. In Para. 4, lines 2 and 3, the words "কথা পরিহার করে মুষ্টিমেয় ব্যয়বহুল অভিজাত চরিত্রের" be omitted.

6. In Para. 6, line 2, for the word "উপেক্ষিত" the word "উল্লেখিত" be Substituted.

7. In Para. 7, line 1, the word "যতটুকু" be omitted.

8. In Para. 7, line 2, for the words "আছে তাকেও নিরতিশয়ভাবে সঙ্কুচিত" the word "সম্প্রসারিত" be substituted.

9. In Para. 8, line 2 and 3, the word "কোনো পরিকল্পনার কথা না বলে শুধু একটি প্রচারধর্মী কথা বলে" be omitted.

10. In Para. 8, line 3, for the word "শেষ" be substituted.

11. "Para. 11" be omitted.

12. In Para. 12, lines 1 to 5, the words "শিক্ষানীতির কোনও অংশকেই এই মুহূর্তে কার্যকর না করে ভারতের ঐতিহ্য, সংস্কৃতি ও সংহতির দিকে লক্ষ্য রেখে ও শিক্ষার বর্তমান অবস্থা বিবেচনা করে এক গণমুখী, বৈজ্ঞানিক ও গণতান্ত্রিক শিক্ষানীতি রচনার জন্য সংশ্লিষ্ট সকলের সাথে আরও অধিক সময় দিয়ে আলোচনা করে" be omitted.

13. In Para. 12, line 5, for the word "এক" the word "এই" be substituted. — were put and lost.

The motion of Shri Kashinath Mishra that—

14. In Para 2, line 1 the words "1960 সালের মধ্যে" be omitted.

15. In Para 2, lines 3 and 4 for the words begining with "অঙ্গীকারের" "and ending with" কোনও ইঙ্গিত নেই "the words" সংকল্প পূরণে কেন্দ্রীয় সরকার দৃঢ় পদক্ষেপ গ্রহণ করেছেন be substituted.

16. Para 3 be omitted.

17. In Para 4 lines 2 and 3 for the words "কথা পরিহার করে মুষ্টিমেয় ব্যয় বহুল অভিজাত/চরিত্রের" the word "জন্য" be substituted.

18. In Para 4 line 3 for the words "উদ্যোগ নেওয়া হয়েছে" the words "প্রস্তাব করা হয়েছে" be substituted.

19. In Para 5, line 4 for the word "আরও সঙ্কুচিত হবে" the words "ব্যহত হওয়ার সম্ভাবনা আছে" be substituted.

20. In Para 6, line 2 for the words "উপেক্ষিত হয়েছে" the words

"সম্পূর্ণভাবে প্রতিফলিত হয়নি" be substituted.

21. Para 7 be omitted.

22. In Para 8, lines 2 and 3 for the words beginning with "কোনও পরিকল্পনার" and ending with "শেষ করা হয়েছে" the word "পরিকল্পনার ইঙ্গিত দেওয়া হয়েছে" be substituted.

23. For Para 9 the following be substituted. 'যেহেতু দেশের নিরক্ষরতা দূরীকরণে প্রস্তাবিত শিক্ষানীতির প্রস্তাবগুলি যথেষ্ট ফলপ্রসূ হতে পারে,"

24. For Para 10, the following para be substituted :- যেহেতু প্রস্তাবিত শিক্ষানীতি আংশিকভাবে চালু করার জন্য কেন্দ্রীয় সরকার প্রস্তাব করেছেন,"

25. For Para 11, the following Para be substituted :- "যেহেতু প্রস্তাবিত শিক্ষানীতি জাতীয় স্তরে প্রয়োগের ফল সম্বন্ধে সারা দেশের জনমানসে সংশয়ের সৃষ্টি হয়েছে",

26. In Para 12, lines 1 to 6 for the words beginning with "প্রস্তাবিত শিক্ষানীতির" and ending with "আহ্বান জানাচ্ছে" the following be substituted :- "এই প্রস্তাবিত জাতীয় শিক্ষানীতি জাতীয় সংহতি সহ বিজ্ঞান ও প্রযুক্তি বিদ্যার মাধ্যমে দেশ গড়ার ও বেকারত্ব দূরীকরণের জন্য অনুরোধ জানাচ্ছে,"

Were then put and lost.

The Motion of Shri Amiya Bhusan Banerjee : that—

যেহেতু ভারত সরকার নতুন জাতীয় শিক্ষানীতি প্রণয়নের উদ্দেশ্যে কতকগুলি প্রস্তাব পেশ করেছেন ;

যেহেতু সংবিধানের ৪৫ অনুচ্ছেদ অনুসারে ১৯৬০ সালের মধ্যে ১৪ বৎসর বয়স পর্যন্ত সকল ভারতীয় শিশুদের অবৈতনিক বাধ্যতামূলক সর্বজনীন শিক্ষা প্রবর্তনের অঙ্গীকারের কথা বলা হলেও আজ পর্যন্ত তা পালিত হয় নি এবং আগামী পাঁচ বৎসরের মধ্যে কার্যকর করার কোনও ইঙ্গিত নেই ;

যেহেতু উক্ত প্রস্তাবে শিক্ষার সুযোগ প্রসারিত করতে এবং বিদ্যালয়ের শিক্ষার ব্যয়ভার বহন করতে কেন্দ্রীয় সরকার অস্বীকার করেছেন ;

যেহেতু ব্যক্তি-মালিকানায় শিক্ষাকেন্দ্র স্থাপনের যুক্তি দেখানো হয়েছে এবং শিক্ষাকেন্দ্রগুলির অবস্থার উন্নতিসাধন করে শিক্ষার মানকে উন্নত করার কথা পরিহার করে মুষ্টিমেয় ব্যয়বহুল অভিজাত চরিত্রের "মডেল" স্কুল স্থাপনের উদ্যোগ নেওয়া হয়েছে ;

যেহেতু প্রস্তাবিত শিক্ষানীতি অনুযায়ী মাধ্যমিক ও উচ্চ মাধ্যমিকের প্রথাগত পরীক্ষা তুলে দিয়ে প্রত্যেকটি বিদ্যালয়ে উপর এই দায়িত্ব অর্পণ করলে এবং কলেজগুলিকে অটোনোমাস কলেজে ও বিশ্ববিদ্যালয়গুলিকে আবাসিকে পরিণত করলে শিক্ষা গ্রহণের সুযোগ ও শিক্ষার প্রতি আগ্রহ আরও সঙ্কুচিত হবে ;

যেহেতু কেন্দ্রীয় সরকারের বাজেটে এবং সপ্তম পঞ্চবার্ষিকী পরিকল্পনায় শিক্ষার ন্যায়সঙ্গত দাবি উপেক্ষিত হয়েছে ;

যেহেতু শিক্ষাব্যবস্থা পরিচালনায় বিশেষ করে বিশ্ববিদ্যালয় পরিচালন ব্যবস্থায় যতটুকু গণতান্ত্রিক ব্যবস্থা আছে তাকেও নিরতিশয়ভাবে সঙ্কুচিত করতে উদ্যোগ নেওয়া হয়েছে ;

যেহেতু নতুন শিক্ষানীতি প্রস্তাবে বৃত্তিগত শিক্ষাকে বাস্তবধর্মী ও উৎপাদনের সাথে সংযুক্ত করে এর সাহায্যে কর্মসংস্থানের সুযোগ সৃষ্টি করার কোনও পরিকল্পনার কথা না বলে শুধু একটি প্রচারধর্মী কথা বলে দায়িত্ব শেষ করা হয়েছে ;

যেহেতু নির্দিষ্ট সময়ের মধ্যে দেশের নিরক্ষরতা দূরীকরণের কোনও প্রতিশ্রুতি প্রস্তাবে কোথাও নেই ;

যেহেতু প্রস্তাবিত শিক্ষানীতি চূড়ান্তভাবে গৃহীত এমনকি খসড়া পর্যন্ত তৈরি হওয়ার পূর্বেই এর অংশবিশেষ কেন্দ্রীয় সরকার কার্যকর করা শুরু করে দিয়েছেন ;

যেহেতু বৃহৎ ভারতবর্ষের বাস্তব অবস্থা বিবেচনা করে শিক্ষাকে পুনরায় সংবিধানের রাজ্য তালিকায় ফিরিয়ে দেওয়া উচিত ;

সেইহেতু এই সভা পশ্চিমবঙ্গ সরকারের মাধ্যমে ভারত সরকারকে প্রস্তাবিত শিক্ষানীতির কোনও অংশকেই এই মুহূর্তে কার্যকর না করে ভারতের ঐতিহ্য, সংস্কৃতি ও সংহতির দিকে লক্ষ্য রেখে ও শিক্ষার বর্তমান অবস্থা বিবেচনা করে এক গণমুখী, বৈজ্ঞানিক ও গণতান্ত্রিক শিক্ষানীতি রচনার জন্য সংশ্লিষ্ট সকলের সাথে আরও অধিক সময় দিয়ে আলোচনা করে এক প্রগতিশীল জাতীয় শিক্ষানীতি প্রণয়নের জন্য উদ্যোগ গ্রহণ করতে আহ্বান জানাচ্ছে।

Was then put and agreed to.

**Mr. Speaker:** Now I put to vote the amendment of Shri Kashinath Mishra on the motion of Shri Debaprasad Sarker.

The motion of Shri Kashinath Mishra that.

1. In Para 1, for the words begining with "সিদ্ধান্তের দ্বারা" and ending with "অবহেলা করা হয়েছে" the following be substituted "সিদ্ধান্তে সমগ্র ভারতবর্ষব্যাপী বিতর্কের সূচনা হয়েছে"।

2. Para 2 be omitted.

3. In Para 3, line 2 for the words " দায়িত্বকে অস্বীকার করা হয়েছে" the words "প্রস্তাব করা হয়েছে" be substituted.

4. Para 4 be omitted.

5. In Para 5, lines 2 and 3 for the words begining with "কার্যকর

হলে" and ending with "চূড়ান্ত ভাবে খর্ব করবে" the words "করা হয়েছে" be substituted.

6. Para 7 be omitted.

7. For para 8 the following para be substituted :- "যেহেতু উল্লিখিত শিক্ষানীতি জাতীয় স্তরে প্রয়োগের ফল সম্বন্ধে সারা দেশের জনমানসে আলোড়ন সৃষ্টি করেছে",

8. In para 9, line 1 the words "দেশের শিক্ষা, সংস্কৃতিও মনুষ্যত্বকে রক্ষা করার স্বার্থে" be omitted.

9. In para 9, line 2 and 3 for the words "প্রত্যাহার করে নেওয়ার দাবি জানাচ্ছে" the words "পূর্ণ বিবেচনার অনুরোধসহ জাতীয় শিক্ষানীতি গ্রহণের আবেদন জানাচ্ছে" be substituted.

Were then put and lost.

**Shri Sumanta Kumar Hira :** Sir, I have already moved an amendment (amendment no.10) on this motion. Now I want to make slight change in that amendment which runs as follows :

In para 7, lines 3 and 4 the following be substituted.

এবং যুক্তিবিজ্ঞানভিত্তিক চিন্তাকে নষ্ট করে চরম প্রতিক্রিয়াশীল মানসিকতা ও চিন্তাভাবনাকে উৎসাহিত করবে ;

**Shri Debaprasad Sarkar :** Sir, I accept it.

The motion of Shri Sumanta Kumar Hira that in para 7, lines 3 and 4 the following be substituted.

এবং যুক্তিবিজ্ঞানভিত্তিক চিন্তাকে নষ্ট করে চরম প্রতিক্রিয়াশীল মানসিকতা ও চিন্তাভাবনাকে উৎসাহিত করবে ;

was then put and agreed to.

The motion of Shri Debaprasad Sarkar as amended, that—

যেহেতু কেন্দ্রীয় সরকার প্রস্তাবিত জাতীয় শিক্ষানীতি অনুযায়ী 'মডেল স্কুল' প্রবর্তনের সিদ্ধান্তের দ্বারা আমাদের দেশের মুষ্টিমেয় ধনী সন্তানদের শিক্ষার সুবন্দোবস্ত করে সাধারণ ঘরের সন্তান-সন্ততিদের শিক্ষালাভের বিষয়টিকে চূড়ান্তভাবে অবহেলা করা হয়েছে ;

যেহেতু উল্লিখিত শিক্ষানীতি অনুযায়ী চাকুরি থেকে ডিগ্রিকে বিচ্ছিন্ন করার প্রস্তাব 'সম অধিকারের' আড়ালে শিক্ষাকে সঙ্কুচিত করারই এক পদক্ষেপ ;

যেহেতু উল্লিখিত শিক্ষানীতিতে নামমাত্র ব্যবস্থা হিসাবে প্রথা-বহির্ভূত (নন-ফর্মাল) শিক্ষার

নামে প্রথাগত শিক্ষা প্রবর্তনের দায়িত্বকে অস্বীকার করা হয়েছে ;

যেহেতু উল্লিখিত শিক্ষানীতি অনুযায়ী 'ফাংশনাল লিটারেসি'র নামে শিক্ষার প্রাথমিক ভিত্তিটুকু গড়ে তোলার জন্য থ্রি-আরস্ (3 Rs)-এর অর্থে ন্যূনতম শিক্ষাটুকু থেকে পর্যন্ত ভবিষ্যৎ ছাত্র-ছাত্রীদের বঞ্চিত করা হবে ;

যেহেতু উল্লিখিত শিক্ষানীতি অনুযায়ী 'অ্যাফিলিয়েটেড কলেজ'কে স্বশাসিত কলেজে রূপান্তরিত করার প্রস্তাব কার্যকর হলে কলেজগুলির শিক্ষাদানের সাধারণ মান বলতে কিছু থাকবে না এবং শিক্ষার গণতান্ত্রিক পরিচালন ব্যবস্থাকেও চূড়ান্তভাবে খর্ব করবে ;

যেহেতু উল্লিখিত শিক্ষানীতিতে ছাত্র-ছাত্রীদের শিক্ষাগত মান ও যোগ্যতা নিরুপণের জন্য প্রচলিত মাধ্যমিক ও উচ্চ মাধ্যমিক পরীক্ষা তুলে দিয়ে তার পরিবর্তে শিক্ষা প্রতিষ্ঠানগুলির নিজস্ব মূল্যায়ন পদ্ধতি প্রবর্তন করার প্রস্তাব করা হয়েছে ;

যেহেতু উল্লিখিত শিক্ষানীতি প্রস্তাবিত ধর্মীয় মূল্যবোধভিত্তিক শিক্ষা ধর্মান্ধতা ও কুসংস্কারাচ্ছন্ন চিন্তা-ভাবনাকে প্রশ্রয় দিয়ে দেশে বিচ্ছিন্নতাবাদী শক্তিকেই প্রশ্রয় দেবে এবং যুক্তিবিজ্ঞানভিত্তিক চিন্তাকে নষ্ট করে চরম প্রতিক্রিয়াশীল মানসিকতা ও চিন্তাভাবনাকে উৎসাহিত করবে ;

যেহেতু উল্লিখিত শিক্ষানীতি আমাদের দেশে বিদ্যাসাগর, আশুতোষ, রবীন্দ্রনাথ প্রমুখ মনীষীদের অবদান ও ঐতিহ্যবাহী শিক্ষা-সংস্কৃতিব কাঠামোটিকে আরও সমৃদ্ধিশালী না করে তাকে ধূলিসাৎ করে দেবে ;

সেইহেতু এই সভা দেশের শিক্ষা সংস্কৃতি ও মনুষ্যত্বকে রক্ষা করার স্বার্থে রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের কাছে এই নয়া জাতীয় শিক্ষানীতি প্রত্যাহার করে নেওয়ার দাবি জানাচ্ছে।

was then put and agreed to.

## Motion Under Rule - 185

**Mr. Speaker :** No, I request Shri Kashinath Mishra to move his motion.

**Shri Kashinath Mishra :** Sir, I beg to move that—

যেহেতু বাঁকুড়া জেলার সদর শহর থেকে বর্ধমান জেলার রায়না নগর পর্যন্ত ৯৭ কিলোমিটার বিস্তৃত বি ডি আর রেলপথটি বাঁকুড়া ও বর্ধমান জেলার ৮/৯টি ব্লকের একমাত্র যোগাযোগকারী রেলপথ ;

যেহেতু উক্ত রেলপথটি পরিচালন বিষয়ে কর্তৃপক্ষ সম্পূর্ণ ব্যর্থ হওয়ার পরিপ্রেক্ষিতে ভারত সরকারের রেলমন্ত্রক ১৯৬৭ সালে রেলপথটি পরিচালনভার ২০ বৎসরের জন্য গ্রহণ করে দক্ষিণ-পূর্ব রেলপথের অধীনে পরিচালনা করছেন ;

যেহেতু উক্ত রেলপথটিতে যাত্রীসাধারণ এবং মালপত্রবহনের সম্ভাবনা যথেষ্ট বৃদ্ধি পেয়েছে ;

যেহেতু রেলপথটিকে যাত্রীসাধারণের চলাচলের উপযোগী এবং মাল পরিবহনের জন্য বাণিজ্যিক উন্নতি সাধনের উপযোগী কোনও ব্যবস্থা এখন পর্যন্ত গ্রহণ করা হয় নি ; এবং

যেহেতু ১৯৮৭ সালের ভারত সরকার কর্তৃক পরিচালন কার্যভার গ্রহণের সময়সীমা অতিক্রান্ত হয়ে যাবে ;

সেইহেতু এই সভা রাজ্য সরকারের মাধ্যমে ভারত সরকারের কাছে অনুরোধ করছে যে, অবিলম্বে বি ডি আর রেলপথটিকে জাতীয়করণ করে প্রয়োজনীয় সংস্কার সাধন এবং ব্রডগেজ লাইনে পরিণত করে হাওড়া পর্যন্ত বিস্তৃতির পরিকল্পনা গ্রহণ করা হোক।

মহাশয়, আমি আমার মোশনটি প্রথমে মুভ করছি।"যেহেতু বাঁকুড়া জেলার সদর শহর থেকে বর্ধমান জেলার রায়না নগর পর্যন্ত ৯৭ কিলোমিটার বিস্তৃত বি. ডি. আর রেলপথটি বাঁকুড়া ও বর্ধমান জেলার ৮/৯টি ব্লকের একমাত্র যোগাযোগকারী রেলপথ ঃ যেহেতু উক্ত রেলপথটি পরিচালন বিষয়ে কর্তৃপক্ষ সম্পূর্ণ ব্যর্থ হওয়ার পরিপ্রেক্ষিতে ভারত সরকারের রেলমন্ত্রক ১৯৬৭ সালে রেলপথটি পরিচালনভার ২০ বৎসরের জন্য গ্রহণ করে দক্ষিণ-পূর্ব রেলপথের অধীনে পরিচালনা করছেন, যেহেতু উক্ত রেলপথটি যাত্রীসাধারণ এবং মালপত্র বহনের সম্ভাবনা যথেষ্ট বৃদ্ধি পেয়েছে, যেহেতু রেলপথটি যাত্রীসাধারণের চলাচলের উপযোগী এবং মাল পরিবহনের জন্য বাণিজ্যিক উন্নতিসাধনের উপযোগী কোনও ব্যবস্থা এখন পর্যন্ত গ্রহণ করা হয়নি এবং যেহেতু ১৯৭৮ সালের ভারত সরকার কর্তৃক পরিচালন কার্যভার গ্রহণের সময়সীমা অতিক্রান্ত হয়ে যাবে, সেইহেতু এই সভা রাজ্য সরকারের মাধ্যমে ভারত সরকারের কাছে অনুরোধ করছে যে, অবিলম্বে বি.ডি. আর রেলপথটিকে জাতীয়করণ করে প্রয়োজনীয় সংস্কার সাধন এবং ব্রডগেজ লাইনে পরিণত করে হাওড়া পর্যন্ত বিস্তৃতি পরিকল্পনা গ্রহণ করা হোক।" এই বি.ডি.আর. রেলওয়েটি ম্যাকলিয়ড কোম্পানির এটি চালু হয়েছিল ১৯১৭/১৮ সালে। ১৯৬৭ সালে এই ম্যাকলিয়র্ড কোম্পানির কাছ থেকে ম্যানেজমেন্ট এটা নেওয়া হয়েছিল। ম্যানেজমেন্টের যে অধিকার গ্রহণ করেছিলেন ভারত সরকারের রেল দপ্তর তার ১৯৮৭ সালে অবলুপ্তি ঘটবে। স্যার, বাঁকুড়া জেলার সদর শহর থেকে বর্ধমান জেলার রায়নানগর পর্যন্ত ৯৭ কিলোমিটার বিস্তৃত বি.ডি.আর. রেলপথটি বাঁকুড়া ও বর্ধমান জেলার ৮/৯টি ব্লকের একমাত্র যোগাযোগকারী রেলপথ। এই ন্যারোগেজ রেলপথটির মাধ্যমে বহু গ্রামের মানুষ যাতায়াত করেন। কাজেই স্যার, সেখানকার যাত্রীসাধারণের স্বার্থে কেন্দ্রীয় সরকার যাতে অবিলম্বে এটিকে জাতীয়করণ করেন এবং যাতে এই রেলপথটি উঠে না যায় এবং এর সংলগ্ন যে রেলপথটি আছে সেগুলির ব্যাপারে যাতে চিন্তা ভাবনা করেন সেইজন্য আমি এই প্রস্তাব এনেছি, আশা করি সকল মাননীয় সদস্য এই প্রস্তাব সমর্থন করবেন।

**Mr. Speaker :** There are two amendments to the motion tabled by Shri Subhas Chandra Mahato. All the amendments are in order and

taken as moved. Shri Mahato may move his motion.

**Shri Subhas Chandra Mahato:** Sir, I beg to move that—

After para 5 the following two new paras be inserted—

"যেহেতু আহমেদপুর-কাটোয়া, বর্ধমান-কাটোয়া (পূর্বরেলওয়ের অন্তর্ভুক্ত) ও কোটশিলা-পুরুলিয়া সাউথ ইস্টার্ন রেলওয়ের অর্ন্তভুক্ত) ন্যারোগেজ রেলপথগুলি বন্ধ করে দেবার কথা চিন্তা করা হচ্ছে ;

যেহেতু উক্ত ন্যারোগেজ রেলপথগুলি বন্ধ করে দিলে বর্ধমান, বীরভূম, মুর্শিদাবাদ-পুরুলিয়া জেলার অনগ্রসর গ্রামীণ এলাকার অর্থনৈতিক উন্নয়ন ও শিল্পোন্নয়নের গতিরোধ হয়ে যাবে ;"

In para 6 line 2 atfer the word "অবিলম্বে" the following words be inserted :- "আহমেদপুর কাটোয়া, বর্ধমান, কাটোয়া ও কোটশিলা-পুরুলিয়া ন্যারোগেজ রেলপথগুলি সহ"

**শ্রী বদন বোরা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য শ্রী কাশীনাথ মিশ্র মহাশয় আজ এই হাউসে যে প্রস্তাব নিয়ে এসেছেন তাকে আন্তরিকভাবে সমর্থন করে আপনার মাধ্যমে কয়েকটি কথা এই সভায় রাখছি। স্যার, কেন্দ্রীয় সরকারের রেলমন্ত্রক ২০ বছর যাবত ঐ বি. ডি. আর রেলপথটি ম্যানেজমেন্ট নিয়েছেন। ১৯৮৭ সালে এই ২০ বছর শেষ হচ্ছে। কিন্তু দুর্ভাগ্যের বিষয় বৃটিশ আমলে এই রেলপথটির যা অবস্থা ছিল বর্তমানে তাও নেই। স্যার, আমরা দেখেছি, রায়না থেকে দু জোড়া ট্রেন বর্ধমানে আসত এবং দু জোড়া ট্রেন বর্ধমান থেকে রায়না যেত। বর্তমানে অবস্থা আরও খারাপ, বর্তমানে দুখানি মাত্র ট্রেন যাতায়াত করছে এবং এই রেল লাইনটির অবস্থাও খুব খারাপ। যে কোনও সময়ে এই রেলপথটিতে দুর্ঘটনা ঘটতে পারে এবং ঘটছেও। এই রেলপথটি আজকে এক জটিল অবস্থায় এসে দাঁড়িয়েছে। স্যার, বাঁকুড়া থেকে রায়না পর্যন্ত যে লাইন রয়েছে জনসাধারণের স্বার্থে এই লাইনটিকে অবিলম্বে ব্রডগেজ লাইন করতে হবে। স্যার, এর জন্য অনেক অনুরোধ, উপরোধ আমরা করেছি, আমরা এরজন্য পুরুলিয়ার হুড়া থেকে কলকাতা পর্যন্ত পদযাত্রা করেছি। লোকসভার সদস্য শ্রী বাসুদেব আচারিয়া এবং বিষ্ণুপুর লোকসভা কেন্দ্রের সদস্য শ্রী অজিত কুমার সাহা এ নিয়ে লোকসভায় বহুবার বলেছেন, দিল্লিতে আলোচনাও করেছেন। আমি কাশীবাবুকে বলব, কেন্দ্রে আপনারাই শাসকদল, কাজেই আপনারাও পার্টি থেকে চেষ্টা করুন যাতে এটা ব্রডগেজ করা হয় এবং এই রেললাইন যাতে তুলে দেওয়া না হয়।

[12-50 — 1-02 P.M.]

**শ্রী সুভাষচন্দ্র মাহাতো ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য কাশীনাথ মিশ্র যে প্রস্তাব এনেছেন, তা আমি সমর্থন করে দু-চারটি কথা এখানে বলতে চাই। আমাদের পুরুলিয়া জেলা হচ্ছে একটি অনুন্নত জেলা। এই জেলাতে পুরুলিয়া-পুরশিলা একটি ন্যারো গেজ লাইন আছে যার দৈর্ঘ্য হচ্ছে ৩৩ কিলোমিটার। এই পুরুলিয়া থেকে লোহার ডাঙ্গা ভায়া রাঁচি ছিল। ১৯৬২/৬৩ সালে যখন বোকারো স্টিল প্ল্যান্ট তৈরি হয়, সেই সময়ে উক্ত ন্যারো গেজ

লাইনটি পুরো ব্রডগেজ হয়ে যায় এবং বোকারোর সঙ্গে যুক্ত হয় এবং সেটা পুরুলিয়া ডিস্ট্রিক্টে পড়ে পুরশিলা থেকে বোকারোর দিকে চলে যায়। উক্ত ৩৩ কিলোমিটার যে ন্যারো গেজ লাইনটি আছে সেটাতে আমাদের পুরুলিয়া থেকে পুরশিলা মাঝখানে জয়পুর বিধান সভা কেন্দ্র পড়ে। উক্ত লাইনটি ১৯৭২/৭৩ সালে তৎকালীন কেন্দ্রীয় সরকার সার্ভে কমপ্লিট করার পরে সবুজ সংকেত দিয়েছিলেন। সেই সময়ে এটা হওয়ার কথা ছিল। পরবর্তীকালে প্রাক্তন রেলমন্ত্রী গনিখান চৌধুরি মহাশয় সেটাকে কাজে লাগান এবং কাজ আরম্ভ করেন। তারা পদযাত্রা করে স্লোগান দিয়ে বলেছিলেন যে এই ন্যারোগেজ লাইনটি নাকি আমরা করেছি। জানিনা, তার ফলে হয়ত এটা ধন্য হয়ে গেছে। মাননীয় কাশীবাবুর এই প্রস্তাবের সঙ্গে আমাদের এই পুরুলিয়া-পুরশিলা ন্যারোগেজ লাইনটি সম্পর্কে কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করছি যে অতি সত্বর যেন এটা করা হয়। কারণ এটা হলে এই অনুন্নত জেলার শিল্প উন্নয়নের ক্ষেত্রে তথা আর্থিক উন্নয়নের ক্ষেত্রে এবং যোগাযোগের ক্ষেত্রে অনেক সুবিধা হবে। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অনিল মুখার্জি:** মাননীয় অধ্যক্ষ মহাশয় যে প্রস্তাবটি আমাদের মাননীয় সদস্য কাশীনাথ মিশ্র মহাশয় এখানে এনেছেন, এটা অত্যন্ত উত্তম প্রস্তাব। তবে এর যে পরিচালনা, দক্ষিণ-পূর্ব রেলের দ্বারা পরিচালিত হচ্ছে। তারা দীর্ঘদিন এই পরিচালনা ব্যবস্থাতে থাকলেও তারা যে ব্যর্থ সেটা তিনি স্বীকার করেছেন। এটা একটা কেন্দ্রীয় সরকারের বিভাগ। তারা এটাকে নিয়ে পারলেন না, ব্যর্থ হলেন। এই বি. ডি.আর রেলকে যেভাবে আধুনিকীকরণ করা দরকার ছিল, সেই আধুনিকীকরণ তারা করলেন না এবং কোনও উন্নয়নের ব্যবস্থাও কেন্দ্রীয় সরকারের তরফ থেকে করা হয়নি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে যেটা উনি এনেছেন, এটা নিশ্চয়ই আগামী ১৯৮৭ সালে শেষ হয়ে যাবে এবং অবিলম্বে কেন্দ্রীয় সরকার যদি এটাকে জাতীয়করণ না করেন তাহলে আগামীদিনে এই রেলপ্রকল্প ঐ জায়গায় নষ্ট হবে। আমরা যে সব প্রস্তাব দিয়েছি এবং আমাদের হাউসে এই সম্পর্কে অনেক প্রস্তাব উঠেছে কিন্তু কেন্দ্রীয় সরকার আজ পর্যন্ত কোনও প্রস্তাবই কার্যকর করছেন না। সুতরাং আজকে সকলে মিলে এই বিষয়ে বলা দরকার। কংগ্রেসের বন্ধুরাও আমাদের সঙ্গে আশা করি আসবেন, তারাও আমাদের সঙ্গে এসে কেন্দ্রীয় সরকারের বিরুদ্ধে বলবেন, এই যে কাজ হচ্ছে না সেগুলি নিয়ে তারাও আন্দোলন করবেন। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুভাষ গোস্বামী:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিরোধী দলের মাননীয় সদস্য কাশীনাথ মিশ্র মহাশয় বাঁকুড়া-দামোদর রেলওয়েকে জাতীয়করণ করার জন্য যে প্রস্তাব এনেছেন, সেই প্রস্তাবকে আমি সমর্থন করছি। বর্তমান অবস্থাতে এর পরিচালনা গ্রহণ করেও এর কোনও উন্নতি সাধন করা যায়নি। এটা একটা অন্তর্বর্তী ব্যবস্থা হতে পারে, কিন্তু লক্ষ্য হওয়া উচিত জাতীয়করণ করা। এছাড়া কোনও সমাধান করা সম্ভব নয়। আমরা দেখছি যে পুরো রেল ব্যবস্থা বিপর্যস্ত হয়ে পড়েছে, এটা উঠে যেতে বসেছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা খবরের কথা বলছি। মাননীয় সদস্য কাশীবাবু সেখানে ছিলেন। তিনি বাঁকুড়া জেলার সাউথ ইস্টার্ন রেলওয়ের জেনারেল ম্যানেজারের সঙ্গে দেখা করেছিলেন একটা মেমোরান্ডাম নিয়ে, একটা দাবি নিয়ে। সেখানে কাশীবাবুর প্রশ্নের উত্তরে জেনারেল ম্যানেজার বলেছিলেন, আপনারা

বলুন আমি এটা তুলে দিচ্ছি, তার জায়গায় বাস দিচ্ছি। এই হচ্ছে তাদের চিন্তা-ভাবনা। একটা সম্পদ যেটা তৈরি হয়ে আছে সেটাকে তারা গুটিয়ে নিতে চান, তুলে দিতে চান। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটা কোনও কাজের কাজ হতে পারেনা। তাই, ওখানে সামগ্রিক জনসাধারণের স্বার্থে, দেশের স্বার্থে ঐ রেলকে জাতীয়করণ করে হোক, এর উন্নতি সাধন করা হোক। এই কথা বলে এই প্রস্তাবকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ হরমোহন সিন্‌হা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি মাত্র দু'মিনিট সময় দিয়েছেন, কিন্তু এই দু'মিনিটের মধ্যে এই রকম একটা গুরুত্বপূর্ণ প্রস্তাবের উপর আলোচনা করা যায় না। এই প্রস্তাব এই হাউসে দু-একবার এসেছে কিন্তু আশ্চর্যের ব্যাপার কেন্দ্রীয় সরকার এই ব্যাপারে গুরুত্ব দেননি। বর্তমানে আমরা আলোচনা করে যেটা পাঠাবার চেষ্টা করছি, কাশীবাবু যে প্রস্তাব এনেছেন, আমি কাশীবাবুকে বলি বর্ধমান কাটোয়া এবং আহমেদপুর কাটোয়া এই লাইন তুলে দেবার চেষ্টা হচ্ছে ১৯৮৭ সালে। তিনি যদি তার প্রস্তাবের সঙ্গে এই লাইনকে ব্রডগেজে রূপান্তরিত করতে হবে এই প্রস্তাব রাখেন, এই বিষয়টা তিনি মেনে নিন এবং তার প্রস্তাবের সঙ্গে এই বিষয়টা যোগ করা যায় কি না অ্যামেন্ডমেন্ট হিসাবে। আমি কাশীবাবুকে বলব বর্ধমান-কাটোয়া, আহমেদপুর-কাটোয়া এই দুটো অ্যামেন্ডমেন্ট করে ওর সঙ্গে রাখতে পারেন কি না, সেটা চেষ্টা করে দেখবেন। এই কথা বলে এই মোশনকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী কাশীনাথ মিশ্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আমাদের যে ১৮৫ ধারাতে যে মোশন আনা হয়েছে এবং মাননীয় সদস্যরা যেভাবে সমর্থন করেছেন, আমি আপনার মাধ্যমে তাদের কৃতজ্ঞতা জানাচ্ছি এবং সবচেয়ে বড় জিনিস হচ্ছে ম্যাকলয়েড কোম্পানি, সাউথ ইস্টার্ন রেলওয়ে এবং ইস্টার্ন রেলওয়ে, এদের কয়েকটা লাইন আছে, এই লাইনগুলো পশ্চিমবাংলার ক্ষেত্রে বিশেষত যোগাযোগের ক্ষেত্রে একটা প্রয়োজনীয় এবং ঐতিহাসিক লাইন। যে আহমেদপুর-কাটোয়া, বর্ধমান-কাটোয়া, বাঁকুড়া-রায়না, বিশেষত বাঁকুড়া-রায়না এই লাইনটা হচ্ছে ৯৭ কিলোমিটার এবং তার কাছেই আছে তারকেশ্বর, ২৭ কিলোমিটার রায়না থেকে তারকেশ্বর। এই ব্যাপারটা হচ্ছে, এই ন্যারোগেজকে যদি ব্রড গেজ করে নিই এবং জনসাধারণের এতে উপকার হবে। কারণ এই সব এলাকা এগ্রিকালচার বেস্‌ড। আর একটা হচ্ছে, আমরা গ্রামগঞ্জের উন্নতি চাই। এই গ্রামবাসীরা কিন্তু আজ পর্যন্ত সেখানে যোগাযোগ ছিন্ন অবস্থায় রয়েছে। এই পরিপ্রেক্ষিতে আজকে এটার প্রয়োজন আছে যে এটাকে ব্রডগেজ করা এবং যে সেন্ট্রাল গভর্নমেন্টের প্রস্তাবিত ১৯৮৭ সালে ছেড়ে দেবার, সেটাকে আমরা এখানে আপনার মাধ্যমে বলতে চাই যাতে তারা অধিগ্রহণ করেন এবং আমাদের এই সব রেল লাইনগুলোকে যাতে ব্রডগেজ করে আধুনিকীকরণ করে যদি সুব্যবস্থা করেন তাহলে প্রকৃত উপকার হবে গ্রামবাসীদের। তা নাহলে আমাদের প্রকৃত ভাবে গ্রামবাসীদের যেটা প্রয়োজন সেই প্রয়োজনটা মিটছে না এবং সবচেয়ে বড় কথা হচ্ছে বিভিন্নভাবে যে গাড়িগুলো ওখানে ছিল, বিভিন্ন ভাবে কোচ দেওয়া ছিল, সেইগুলোকে তারা তুলে দিয়েছেন এবং বর্তমানে যে কয়েকটি মাত্র গাড়ি চালাচ্ছেন, তারা বলছেন ইকনমিক্যাল ভায়াবিলিটি আছে, কিন্তু সেটা তারা করছে না রেল দপ্তর সেখানে আজকে এই ব্যাপারে অপারগ হচ্ছেন। এই পরিপ্রেক্ষিতে আমরা চাই যে অবিলম্বে যাতে রেল দপ্তর এই ব্যাপারে লক্ষ্য দেন এবং গ্রামাঞ্চলের মানুষের সঙ্গে যোগাযোগের

ব্যবস্থা করেন, এই রেল লাইনগুলো পরিপূর্ণ ভাবে আধুনিকীকরণ করে, সম্প্রসারণ করে, ব্রডগেজ করে যদি জনসাধারণের প্রয়োজনটাকে মেটান আমরা মনে করি সেটা রাজ্য সরকারের যে চাহিদা আছে বিভিন্ন ভাবে পশ্চিম বাংলার ক্ষেত্রে, বিশেষত রেল দপ্তর পশ্চিমবাংলায় বিভিন্ন ভাবে যে কতকগুলো পরিকল্পনা নিয়েছেন, সেইগুলোকে যাতে তরান্বিত করেন, আর আমাদের এখানে মূলত যে চাহিদা আছে সেটাকে পূরণ করেন, আপনার মাধ্যমে সেইগুলো জানাচ্ছি এবং এটা আজকে একটা প্রস্তাব যা ডাঃ হরমোহন সিনহ, মহাশয় রেখেছেন, আমাদের অল পার্টি যে ডেলিগেশন, এটা যাতে ব্যবস্থা হয় তার চেষ্টা করুন। আমরা রাজি আছি কেন্দ্রীয় সরকারের কাছে জানাবার জন্য এবং সেই পরিপ্রেক্ষিতে আমাদের যে মাননীয় সদস্য সুভাষ মাহাতো মহাশয় যে অ্যামেন্ডমেন্টগুলো এনেছেন, সেইগুলোকে গ্রহণ করছি এবং আগামী দিনে আমাদের যাতে এই ব্যাপারে সুব্যবস্থা হয় সেটা আপনার মাধ্যমে দাবি রাখছি।

The Motion of Shri Subhas Chandra Mahato that—

After para 5 the following two new paras be inserted—

"যেহেতু আহমেদপুর-কাটোয়া, বর্ধমান-কাটোয়া (পূর্বরেলওয়ের অন্তর্ভুক্ত) ও কোটশিলা-পুরুলিয়া সাউথ ইস্টার্ন রেলওয়ের অন্তর্ভুক্ত) ন্যারোগেজ রেলপথগুলি বন্ধ করে দেবার কথা চিন্তা করা হচ্ছে ;

যেহেতু উক্ত ন্যারোগেজ রেলপথগুলি বন্ধ করে দিলে বর্ধমান, বীরভূম, মুর্শিদাবাদ-পুরুলিয়া জেলার অনগ্রসর গ্রামীণ এলাকার অর্থনৈতিক উন্নয়ন ও শিল্পোন্নয়নের গতিরোধ হয়ে যাবে ;"

In para 6 line 2 after the word "অবিলম্বে" the following words be inserted :- "আহমেদপুর কাটোয়া, বর্ধমান কাটোয়া ও কোটশিলা-পুরুলিয়া ন্যারোগেজ রেলপথগুলি সহ" were then put on agreed to.

The Motion of Shri Kashinath Mishra, as amended, that—

যেহেতু বাঁকুড়া জেলার সদর শহর থেকে বর্ধমান জেলার রায়না নগর পর্যন্ত ৯৭ কিলোমিটার বিস্তৃত বি ডি আর রেলপথটি বাঁকুড়া ও বর্ধমান জেলার ৮/৯টি ব্লকের একমাত্র যোগাযোগকারী রেলপথ ;

যেহেতু উক্ত রেলপথটি পরিচালন বিষয়ে কর্তৃপক্ষ সম্পূর্ণ ব্যর্থ হওয়ার পরিপ্রেক্ষিতে ভারত সরকারের রেলমন্ত্রক ১৯৬৭ সালে রেলপথটি পরিচালনভার ২০ বৎসরের জন্য গ্রহণ করে দক্ষিণ-পূর্ব রেলপথের অধীনে পরিচালনা করছেন ;

যেহেতু উক্ত রেলপথটিতে যাত্রীসাধারণ এবং মালপত্রবহনের সম্ভাবনা যথেষ্ট বৃদ্ধি পেয়েছে ;

যেহেতু রেলপথটিকে যাত্রীসাধারণের চলাচলের উপযোগী এবং মাল পরিবহনের জন্য বাণিজ্যিক উন্নতি সাধনের উপযোগী কোনও ব্যবস্থা এখন পর্যন্ত গ্রহণ করা হয় নি ; এবং

যেহেতু ১৯৮৭ সালের ভারত সরকার কর্তৃক পরিচালন কার্যভার গ্রহণের সময়সীমা অতিক্রান্ত হয়ে যাবে ;

যেহেতু আহমেদপুর-কাটোয়া, বর্ধমান-কায়োটা (পূর্ব রেলওয়ের অন্তর্ভক্ত) ও কোটশিলা পুরুলিয়া (সাউথ ইস্টার্ন রেলওয়ের অন্তর্ভুক্ত) ন্যারোগেজ রেলপথগুলি বন্ধ করে দেবার কথা চিন্তা করা হচ্ছে ;

যেহেতু উক্ত ন্যারোগেজ রেলপথগুলি বন্ধ করে দিলে বর্ধমান, বীরভূম, মুর্শিদাবাদ, পুরুলিয়া জেলার অনগ্রসর গ্রামীণ এলাকার অর্থনৈতিক উন্নয়ন ও শিল্পোন্নয়নের গতিরোধ হয়ে যাবে ;

সেইহেতু এই সভা রাজ্য সরকারের মাধ্যমে ভারত সরকারের কাছে অনুরোধ করছে যে, অবিলম্বে আহমেদপুর-কাটোয়া, বর্ধমান-কাটোয়া ও কোটশিলা-পুরুলিয়া ন্যারোগেজ রেলপথগুলিসহ বি ডি আর রেলপথটিকে জাতীয়করণ করে প্রয়োজনীয় সংস্কারসাধন এবং ব্রডগেজ লাইনে পরিণত করে হাওড়া পর্যন্ত বিস্তৃতির পরিকল্পনা গ্রহণ করা হোক।

was put and carried nem con.

**Mr. Speaker:** Before I adjourn the House I have an announcement to make. Honourable Members are cordially invited to a Lunch which has been arranged in the first floor lobby. All the members of the Press are also cordially invited to the Lunch which has been arranged in the main Committee Room of the first floor.

The House stands adjourned till 1 P.M. on Wednesday, the 7th May, 1986.

## Adjournment

The House was then adjourned at 1-02 P.M. till 1 P.M. on Wednesday, the 7th May, 1986 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative chamber of the Assembly House, Calcutta, on Wednesday, the 7th May, 1986 at 1.00 P.M.

**PRESENT**

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 8 Ministers, 7 Ministers of State and 140 Members.

[1-00 - 1-10 P.M.]

### Unstarred Questions
### (to which written answers were laid on the Table)

### Ceiling for admission of students in the Higher Secondary Schools

**446.** (Admitted question No.9.) **Shri Gyan Singh Sohanpal :** Will the Minister-in-charge of the Education (Secondary) Department be pleased to state —

(a) Whether the Government have fixed any ceiling for admission of students in the Higher Secondary in West Bengal;

(b) If so, the ceiling thereon;

(c) The roll strength of the students of S. E. Railway Boy's Higher Secondary School, Kharagpur;

(d) Whether the present roll strength of the school has the sanction of the competent authority;

(e) If not, the steps the Government have taken or proposes to take in the matter; and

(f) Whether the Government have received any proposal from the S. E. Railway authorities for medium-wise bifurcation of the school ?

**Minister-in-charge of the Education (Secondary) Department :**

(a) Yes.

(b) 1,275.

(c) 1,538.

(d) and (e) The roll strength has been prescribed by the Government in respect of schools covered under Grant-in-aid scheme. Since the school is not covered under the Grant-in-aid Scheme, the question does not arise.

(f) No.

**Names and addresses of the persons murdered for political reasons**

**447.** (Admitted question No.16.) **Shri Gyan Singh Sohanpal :** Will the Minister-in-charge of Home (Police) Department be pleased to state —

(a) The names and addresses of the persons murdered in the State for political reasons since the Left Front came to power in 1977;

(b) The political identity of the persons murdered; and

(c) The political identity of the accused person (s) in each case ?

**Minister-in-charge of the Home (Police) Department :**

Names, addresses of persons murdered for political reasons during the period, political identity of the persons murdered and of the accused persons are as follows :

| Names and addresses of persons murdered | Political identity of persons murdered | Political identity of accused persons |
|---|---|---|
| (1) Maniraj Gurung<br>(2) Desh Mand Gurung<br>(3) Prem Kumar Gurung<br>(4) Mon Bahadur Sonar<br>(5) Mon Bahadur Mongar<br>(6) Ranabir Gurung<br>(7) Agam Singh Gurung<br>(8) Sarbey Chhetri<br>All of the Talikhola Division of Samabeong T. E., P. S. Garubathan, District Darjeeling. | Congress(R) | C.P.I.(M) |

| Names and addresses of persons murdered | Political identity of persons murdered | Political identity of accused persons |
|---|---|---|
| (9) Nikhil Saha, Shyama Prasad Palli P.S. Bijpur, District 24-parganas. | Congress(I) | C.P.I.(M) |
| (10) Rezanul Haq, Jibanpur P.S. Bhagabangola, District Mrushidabad. | Congress(I) | C.P.I.(M) |
| (11) Malek Sk., Bhairabtala, P.S. Raghunathganj, District Mrushidabad. | Congress(I) | C.P.I.(M) |
| (12) Sankhaman Sanwar, Dhotari T.E., P.S. Jorebunglow, District Darjeeling. | C.P.I.(M) | INTUC Congress(I) |
| (13) Lakai Sk., Bamunara, P.S. Galsi, District Burdwan. | C.P.I.(M) | Forward Bloc |
| (14) Morzem Sk., Bhayail, P.S. Murarai, District Birbhum. | Congress(R) | C.P.I.(M) |
| (15) Jayar Sk., Bhayail, P.S. Murarai, District Birbhum | Congress(R) | C.P.I.(M) |
| (16) Sankar Lal Samanta, Ketugram, P.S. Ketugram District Burdwan. | C.P.I.(M) | Congress(I) |
| (17) Subhash Ghosh, Ketugram, P.S. Ketugram District Burdwan. | C.P.I.(M) | Congress(I) |
| (18) Haramohan Sarkar, Vice-President, Panchayat Samity, Tehatta Block, P.S. Tehatta, District Nadia. | C.P.I.(M) | Janata Party and Congress(I). |
| (19) Naba Kumar Daloi, Lagaldiha, P.S. Keshpur, District Midnapur. | C.P.I.(M) | Janata Party |

| Names and addresses of persons murdered | Political identity of persons murdered | Political identity of accused persons |
|---|---|---|
| (20) Haladhar Mahato, Purnapani, P.S. Jhargram, District Midnapur. | C.P.I.(M) | Congress(I) |
| (21) Baidyanath Das, Alias Bode, 43 A.T. Chatterjee Road, Kasba. | C.P.I.(M) | Congress(I) |
| (22) Tapan Sarkar, 2/9B Panchanantala Road, Calcutta. | Congress(I) | C.P.I(M) |
| (23) Jugal Burman, Alias Joga, 70/1 Vivekananda Road, Calcutta. | Congress(I) | C.P.I(M) |
| (24) Baidyanath Biswas, Ambanpur, P.S. Bongaon, District 24-parganas. | Congress(I) | C.P.I.(M) |
| (25) Bhodla Alias Ranjit Ghosh, Ghorepara, P.S. Englishbazar, District Malda. | C.P.I.(M) | Congress(I) |
| (26) Bibhuti Mirdha, Dakshinhatgachha, P.S. Sandeshkhali, District 24-parganas. | Congress(I) | C.P.I.(M) |
| (27) Sanjoy Mirdha, Dakshinhatgachha, P.S. Sandeshkhali, District 24-parganas. | Congress(I) | C.P.I.(M) |
| (28) Nirode Das, Lohagram, P.S. Dubrajpur, District Birbhum. | C.P.I(M) | Congress(I) |
| (29) Subhash Naskar, Panchgachhia, P.S. Baruipur, District 24-parganas. | Congress(I) | C.P.I.(M) |

| Names and addresses of persons murdered | Political identity of persons murdered | Political identity of accused persons |
|---|---|---|
| (30) Sankar Das, 157/19 Ananda Palit Road, Calcutta. | Congress(I) | C.P.I.(M) |
| (31) SK. Lal Mahammad, 42A Tiljala Road, Calcutta. | Congress(I) | C.P.I.(M) |
| (32) Swapan Bose, Gangarampur, P.S. Ranaghat, District Nadia. | Congress(I) | R.C.P.I |
| (33) Kashinath Tah, Burdwan Town, P.S. Burdwan, District Burdwan. | Congress(I) | C.P.I.(M) |
| (34) Chand Md. Mondal, Uttarpara, P.S. Nakashipara, District Nadia. | Congress(I) | C.P.I.(M) |
| (35) Ganesh Bag, Sonatala, P.S. Udaynarayanpur, District Howrah. | C.P.I.(M) | Congress(I) |
| (36) Gautam De, Chikliguri, P.S. Tufanganj, District Cooch Behar. | C.P.I.(M) | Congress(I) |
| (37) Masud Alam, Malopara, P.S. Ratua, District Malda. | Congress(I) | C.P.I.(M) |
| (38) Habibur Rahman<br>(39) Aminul Haq.<br>(40) Samsul Huda | | |

| Names and addresses of persons murdered | Political identity of persons murdered | Political identity of accused persons |
|---|---|---|
| (41) Peshar Ali | | |
| (42) Sabdul | | |
| (43) Noor Islam | | |
| (44) Lal Mohammad, s/o Mustafa | C.P.I.(M) | Congress(I) |
| (45) Abdul Matia | | |
| (46) Nazrul Haq | | |
| (47) Amrulla | | |
| (48) Lal Mohammad, s/o Abdul Haq | | |
| (49) Mozammel Haq | | |
| (50) Rzat Ali | | |
| All of Malopara, P.S. Tatua, District Malda | | |
| (51) Himangshu Jana,<br>Jagannathpur, P.S.<br>Contai, District Midnapore. | C.P.I.(M) | Congress(I) |
| (52) Biswanath Karmakar,<br>Hirapur, P.S.<br>Sankrail, District Howrah. | C.P.I.(M) | Congress(I) |
| (53) Md. Warish Ali,<br>Itone, P.S. Nabagram<br>District Murshidabad. | C.P.I.(M) | Congress(I) |
| (54) Makukswar Rahaman,<br>Bara Chupri, P.S.<br>Hanskhali, District Nadia. | Congress(I) | C.P.I(M) |
| (55) Saukat Ali Biswas,<br>P.O. Bara Chupri, P.S.<br>Hanskhali, District Nadia. | Congress(I) | C.P.I(M) |

| Names and addresses of persons murdered | Political identity of persons murdered | Political identity of accused persons |
|---|---|---|
| (56) Mohit Khan, Paharpur, P.S. Raninagar, District Murshidabad. | Forward Bloc | C.P.I(M) |
| (57) Pintu Khan, Paharpur, P.S. Raninagar, District Murshidabad. | Forward Bloc | C.P.I(M) |
| (58) Andul Zahman Laskar, Chuprihara, P.S. Kultali, District 24-Parganas. | Congress(I) | SUCI |
| (59) Abdur Molla, Chuprihara, District 24-Parganas. | Ex-C.P.M Worker | SUCI |
| (60) Abdul Rezzak, Matia Gachha, P.S. Barasat, District 24-Parganas. | Congress(I) | C.P.I.(M) |

**কংসাবতী কমান্ড এলাকায় রাজস্ব আদায়**

৪৪৮। (অনুমোদিত প্রশ্ন নং ৯১।) **শ্রী কাশীনাথ মিশ্র :** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) কংসাবতী কমান্ড এলাকার মধ্যে বাঁকুড়া, মেদিনীপুর, পুরুলিয়া ও হুগলি জেলার সেচ ও অসেচ এলাকার কত পরিমাণ জমির খাজনা কোনও সময় থেকে ছাড় দেওয়া হয়েছে ;

(খ) ১৯৮২ সালের জুলাই মাস হতে ১৯৮৫ সালের ডিসেম্বর মাস পর্যন্ত ঐ এলাকার কত পরিমাণ জমির উপর কি কি সেস বা রাজস্ব আদায় হয়েছে;

(গ) ঐ সময়ে ঐ এলাকায় কোনও খাজনা বা সেস আদায়ের জন্য সার্টিফিকেট জারী ও মামলা দায়ের করা হয়েছে কি না;

(ঘ) বাঁকুড়া ১ নং ও ২ নং ব্লকে কংসাবতীর কমান্ড এলাকার পরিমাণ কত; এবং

(ঙ) ১৯৮২-৮৩, ১৯৮৩-৮৪, ১৯৮৪-৮৫ ও ১৯৮৫-৮৬ সালে (জানুয়ারি মাস পর্যন্ত) খারিফ ও বোরো মরশুমে ঐ এলাকার কত হেক্টর জমিতে সেচ দেওয়া হয়েছে?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সেচ ও জলপথ বিভাগের জমির খাজনা আদায়ের সঙ্গে কোনও সম্পর্ক নেই।

(খ) উক্ত সময়ে জলকর বাবদ ২৫ লক্ষের কিছু বেশি টাকা আদায় হয়েছে।

(গ) উক্ত সময়ে কোনও সার্টিফিকেট জারি বা মামলা দায়ের করা হয় নি।

(ঘ) বাঁকুড়া ২নং ব্লক কংসাবতী কমান্ড এলাকার বাইরে। বাঁকুড়া ১ নং ব্লক আংশিকভাবে কংসাবতী কমান্ডের মধ্যে পড়ে। ঐ এলাকার পরিমাণ ৩,৮৮৬ হেক্টর (৯৫৫৬ একর)।

(ঙ) উক্ত বৎসরগুলিতে বোরো মরশুমে কোনও সেচ হয় নাই। খারিফ সেচের পরিমাণ নিম্নরূপ ঃ

| বৎসর | | | হেক্টর |
|---|---|---|---|
| ১৯৮২-৮৩ | ... | ... | ৬৬৮ |
| ১৯৮৩-৮৪ | ... | ... | ৬৬৮ |
| ১৯৮৪-৮৫ | ... | ... | ৬৬৮ |
| ১৯৮৫-৮৬ | ... | ... | ৬৬৮ |

### বাঁকুড়া জেলার বিভিন্ন এলাকায় বে-আইনিভাবে মাদক দ্রব্য বিক্রয়

৪৪৯। (অনুমোদিত প্রশ্ন নং ১১২।) **শ্রী কাশীনাথ মিশ্র ঃ** আবগারি বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) বাঁকুড়া জেলার বিভিন্ন এলাকায় আবগারি কর্মী, অফিসার এবং পুলিশের একাংশের নিষ্ক্রিয়তার জন্য প্রকাশ্যে বে-আইনিভাবে যে মদ/মাদক দ্রব্যাদি বিক্রি হচ্ছে এ ব্যাপারে জনসাধারণের নিকট হতে কোনও অভিযোগ সরকারের নিকট এসেছে কিনা; এবং

(খ) এসে থাকলে, এই অব্যবস্থার প্রতিকারের জন্য কি কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**আবগারি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বাঁকুড়া জেলায় বিভিন্ন এলাকায় আবগারি কর্মী, অফিসার এবং পুলিশের একাংশের নিষ্ক্রিয়তার জন্যেই যে প্রকাশ্যে বে-আইনিভাবে মদ/মাদক দ্রব্যাদি বিক্রি হচ্ছে এরকম কোনও অভিযোগ সরকারের নিকট আসে নি। তবে ঐ জেলায় আবগারি কর্মী ও [illegible] সজাগ দৃষ্টি থাকা সত্ত্বেও বিক্ষিপ্তভাবে বে-আইনি মদ/মাদক দ্রব্যাদি বিক্রির ব্যাপারে কয়েকটি অভিযোগ এসেছে।

(খ) ঐ অভিযোগগুলি সম্পর্কে যথাযথ তদন্ত ও উপযুক্ত ব্যবস্থা গ্রহণের জন্য এবং নিয়মিতভাবে বে-আইনি মদ/মাদক দ্রব্যাদি বিক্রির বিরুদ্ধে নিরোধক অভিযান চালাবার জন্যে জেলা প্রশাসনিক কর্তৃপক্ষকে প্রয়োজনীয় নির্দেশ দেওয়া হয়েছে।

**পুরুলিয়া জেলার চাকলতোড়া-বরাবাজার পর্যন্ত রাস্তায় পিচের কাজ**

৪৫০। (অনুমোদিত প্রশ্ন নং ১৫৬।) **শ্রী সুধাংশুশেখর মাঝি ঃ** পূর্ত বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) পুরুলিয়া জেলার চাকলতোড়া-বরাবাজার পর্যন্ত রাস্তাটির উপর পিচের কাজ করার জন্য কত টাকা মঞ্জুর করা হইয়াছে; এবং

(খ) কবে নাগাদ উক্ত রাস্তায় পিচের কাজ (১) শুরু ও (২) শেষ হইবে বলিয়া আশা করা যায়?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) রাস্তাটির কাজের জন্য চলতি আর্থিক বছরে (১৯৮৫-৮৬) ছয় লক্ষ টাকা মঞ্জুর করা হয়েছে।

(খ) (১) পিচের কাজ ইতিমধ্যেই শুরু হয়েছে ও (২) কাজ শেষ হওয়া প্রয়োজনীয় অর্থ যোগানের উপর নির্ভর করছে।

**বাঁকুড়া জেলার বিভিন্ন গ্রাম পঞ্চায়েতে অডিট**

৪৫১। (অনুমোদিত প্রশ্ন নং ২৩১।) **শ্রী অনুপকুমার চন্দ্র ও শ্রী কাশীনাথ মিশ্র ঃ** পঞ্চায়েত ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) ইহা কি সত্য যে, ১৯৮৫-৮৬ সালে (জানুয়ারি মাস পর্যন্ত) বাঁকুড়া ১ নং ও বাঁকুড়া ২ নং ব্লকের অধীন গ্রাম পঞ্চায়েতগুলোর হিসেব দাখিল হয় নি;

(খ) সত্য হলে, কারণ কি; এবং

(গ) বাঁকুড়া ২ নং ব্লকের অধীন গ্রাম পঞ্চায়েতগুলোর হিসেব দাখিল হয় নি; কোষ্ঠিয়া গ্রাম পঞ্চায়েতগুলোতে ১৯৮৫ সালের জানুয়ারি মাস হতে ১৯৮৬ সালের ৫ই ফেব্রুয়ারি পর্যন্ত কতগুলো সভা হয়েছে এবং কতগুলি প্রস্তাব গ্রহণ করা হয়েছে?

**পঞ্চায়েত ও সমষ্টি উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না, সত্য নয়।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ)

| | | সভার সংখ্যা | গৃহীত প্রস্তাবের সংখ্যা |
|---|---|---|---|
| মানকানালী | ... | ১৬ | ৫৪ |
| পুরন্দরপুর | ... | ১১ | ২৮ |
| নড়রা | ... | ১১ | ৩৪ |
| বিকনা | ... | ২৪ | ৩৮ |
| জুনবেদিয়া | ... | ১২ | ২৯ |
| সানবাদা | ... | ৯ | ২৪ |
| কোষ্ঠিয়া | ... | ১৯ | ৩১ |

**২৪-পরগনা জেলায় রাজনৈতিক খুনের ঘটনা**

৪৫২। (অনুমোদিত প্রশ্ন নং ২৫৬।) **শ্রী সুব্রত মুখার্জি ও শ্রী কাশীনাথ মিশ্র :** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ১৯৮৪ সালের ২৫শে ডিসেম্বর হইতে ১৯৮৫ সালের ডিসেম্বর পর্যন্ত সময়ে ২৪-পরগনা জেলার মন্দিরবাজার থানায় রাজনৈতিক হত্যাকান্ডের সংখ্যা কত; এবং

(খ) ১৯৮৫ সালের জানুয়ারি হইতে ১৯৮৬ সালের ৫ই ফেব্রুয়ারি পর্যন্ত সময়ে পশ্চিমবঙ্গে বিভিন্ন রাজনৈতিক দলগুলির কতজন কর্মী ও সমর্থক (১) নিহত ও (২) আহত হইয়াছেন?

**স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) একটিও নয়।

(খ) (১) ৫৩ জন, (২) ৭৮২ জন।

**মাধ্যমিক বিদ্যালয়ে পঞ্চম শ্রেণীতে বাধ্যতামূলকভাবে ইংরাজী পড়ানোর অভিযোগ**

৪৫৩। (অনুমোদিত প্রশ্ন নং ৩৩৫।) **শ্রী নীরোদ রায়চৌধুরি :** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, শিক্ষা বিভাগের নিষেধ থাকা সত্ত্বেও পশ্চিমবঙ্গের অধিকাংশ মাধ্যমিক বিদ্যালয়ের পঞ্চম শ্রেণীতে ইংরাজী বাধ্যতামূলকভাবে পড়ানো হইতেছে; এবং

(খ) সত্য হইলে, সরকার ঐ ব্যাপারে কোনও ব্যবস্থা গ্রহণ করিতেছেন কি না?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) এরকম কোনও তথ্য সরকারের কাছে নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

## ষষ্ঠ যোজনায় বিনিয়োজিত অর্থ

৪৫৪। (অনুমোদিত প্রশ্ন নং ৩৩৫।) **শ্রী নীরোদ রায়চৌধুরি :** অর্থ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, ষষ্ঠ যোজনাকালে পশ্চিমবঙ্গ সরকার ১,২০০ কোটি টাকা খরচ করতে পারেন নি; এবং

(খ) সত্য হলে, উহার কারণ কি?

**অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) পরিকল্পনা কমিশন ষষ্ঠ যোজনাকালে পশ্চিমবঙ্গের জন্য প্রাথমিকভাবে তিন হাজার পাঁচশত কোটি টাকার পরিকল্পনা অনুমোদন করেছিলেন। কিন্তু পরবর্তীকালে প্রতি বছরে অনুমোদিত বরাদ্দের ভিত্তিতে খরাজনিত পরিকল্পনা ব্যয় সমেত মোট দু হাজার সাতশত উনপঞ্চাশ কোটি সতের লক্ষ টাকার পরিকল্পনা ব্যয় অনুমোদন করেছিলেন এবং রাজ্য সরকার এই যোজনাকালে পরিকল্পনার অন্তর্ভুক্ত খরাজনিত প্রকল্পের ব্যয় সমেত মোট দু' হাজার তিনশত সাতষট্টি কোটি পনেরো লক্ষ টাকা পরিকল্পনা বাবদ খরচ করতে পেরেছিলেন।

(খ) কেন্দ্রীয় সরকার ১৯৮৪-৮৫ আর্থিক বৎসরে অষ্টম অর্থ কমিশনের সুপারিশ কার্যকর না করার সিদ্ধান্ত নেবার ফলে পশ্চিমবঙ্গ সরকার ঐ বছরে প্রায় তিনশ কুড়ি কোটি টাকার ন্যায্য পাওনা থেকে বঞ্চিত হয়েছিলেন ষষ্ঠ পরিকল্পনার লক্ষ্যমাত্রা পূরণ করতে না পারার এটা একটা কারণ।

চলতি আয় এবং চলতি ব্যয়ের মধ্যে অব্যাহত ব্যবধানের ফলে সৃষ্ট আর্থিক সীমাবদ্ধতার জন্যও লক্ষ্যমাত্রা পূরণে কিছু অসুবিধা হয়েছে।

## পুলিশের কাজকর্ম তত্ত্বাবধানের জন্য তদারকি কমিটি গঠন

৪৫৫। (অনুমোদিত প্রশ্ন নং ৩৮৪।) **শ্রী প্রবোধচন্দ্র সিনহা :** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) জেলা ও মহকুমা স্তরে পুলিশের কাজকর্ম তত্ত্বাবধানের জন্য রাজ্য সরকার কোনও তদারকি কমিটি গঠনের বিষয় বিবেচনা করছেন কি; এবং

(খ) "ক" প্রশ্নের উত্তর "হ্যাঁ" হলে কাদের নিয়ে এই তদারকি কমিটি গঠিত হবে?

**স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

## মুর্শিদাবাদ জেলায় কানুপুর-বহুতালী রাস্তা

৪৫৬। (অনুমোদিত প্রশ্ন নং ৪৯৪।) **শ্রী শীশ মহম্মদ ঃ** পূর্ত (সড়ক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) মুর্শিদাবাদ জেলার কানুপুর-বহুতালী রাস্তাটি কোনও সালে সরকারি অনুমোদন লাভ করেছিল;

(খ) কোনও সালে উক্ত রাস্তাটির নির্মাণকার্য আরম্ভ হয়েছিল;

(গ) রাস্তাটির কাজ বর্তমানে কি অবস্থায় আছে; এবং

(ঘ) কবে নাগাদ উক্ত রাস্তাটির কাজ শেষ হবে বলে আশা করা যায়?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) রাস্তাটি ইং ১৯৭৩ সালে সরকারি অনুমোদন লাভ করে।

(খ) ১৯৭৩ সালে।

(গ) রাস্তাটির ৭.৮০ কিমিঃ মাটির কাজ এবং ৩.২ কিমিঃ পিচ ও পাথরের কাজ সম্পন্ন হয়েছে। ১৯৮৫-৮৬ সালের আর্থিক বৎসরে একটি ৯ মিঃ কালভার্ট তৈরির প্রকল্প নেওয়া হয়েছে।

(ঘ) রাস্তাটির কাজ শেষ হওয়া আর্থিক বরাদ্দের ওপর নির্ভর করছে।

## Report regarding incident of fire in Kharagpur Bearing factory of Metal Box India Limited

**457.** (Admitted question No.530.) **Shri Gyan Singh Sohanpal :** Will the Minister-in-charge of the Home (Police) Department be pleased to state —

(a) Whether the Government have received the report regarding the fire which broke out in the Kharagpur Bearing factory of Metal Box India Limited on 20th February, 1985;

(b) If so, the estimated loss thereon;

(c) The cause of fire;

(d) Whether the factory was insured;

(e) If so the amount thereon; and

(f) Under whose management and control the factory was on the late of the incident ?

**Minister-in-charge of the Home (Police) Department :**

(a) Yes.

(b) Rupees 25/30 lakhs approx.

(c) Mechanical high friction of machine parts might be the probable cause.

(d) Yes.

(e) Not known.

(f) Metal Box of India Limited.

**মাধ্যমিক শিক্ষক ও শিক্ষাকর্মীদের পেনসন, গ্র্যাচুইটি ও প্রভিডেন্ট ফান্ড সম্পর্কে সরকারি নিয়মনীতি**

৪৫৮। (অনুমোদিত প্রশ্ন নং ৭১৯।) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস :** শিক্ষা (মাধ্যমিক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) মাধ্যমিক শিক্ষক ও শিক্ষাকর্মীদের পেনসন, গ্র্যাচুইটি ও প্রভিডেন্ট ফান্ড সম্পর্কে সরকারি কোনও নিয়মনীতি আছে কি না; এবং

(খ) থাকলে, শিক্ষক ও শিক্ষাকর্মী অবসরগ্রহণ করার পর এ ত্রিবিধ সুযোগ পান কি না?

**শিক্ষা (মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) হ্যাঁ, আছে।

(খ) হ্যাঁ, পান।

**পশ্চিমবঙ্গে বৈধ পাশপোর্ট ও ভিসা প্রাপ্ত বিদেশি নাগরিকের সংখ্যা**

৪৫৯। (অনুমোদিত প্রশ্ন নং ৭২৮।) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস :** স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) বৈধ পাশপোর্ট ও ভিসা পেয়ে এ রাজ্যে কতজন বিদেশি নাগরিক অবস্থান করছেন সে সম্পর্কে রাজ্য সরকারের কাছে কোনও তথ্য আছে কি; এবং

(খ) উত্তর "হ্যাঁ" হলে, তাদের বর্তমান সংখ্যা কত?

**স্বরাষ্ট্র ([illegible]) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) হ্যাঁ আছে।

(খ) সরকারি তথ্যানুযায়ী পশ্চিমবাংলায় ২০শে মার্চ, পর্যন্ত বৈধ পাশপোর্ট ও ভিসা সহ নিবন্ধভুক্ত (রেজিস্টার্ড) বিদেশি নাগরিকের সংখ্যা ৪,৫৬,৩৬১ জন (চার লক্ষ ছাপান্ন হাজার তিনশত একষট্টি)।

## দূরদর্শনের উন্নয়নের জন্য পরিকল্পনা

৪৬০। (অনুমোদিত প্রশ্ন নং ৭৩৪।) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস :** তথ্য ও সংস্কৃতি বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, সপ্তম পঞ্চবার্ষিকী যোজনায় এ রাজ্যের দূরদর্শনের উন্নয়নের জন্য ভারত সরকার কি কি পরিকল্পনা গ্রহণ করেছেন সে বিষয়ে রাজ্য সরকার অবগত আছেন কি?

**তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

সপ্তম পঞ্চবার্ষিকী যোজনায় পশ্চিমবঙ্গে দূরদর্শনের উন্নয়নের জন্য ভারত সরকার নিম্নলিখিত প্রকল্পগুলি গ্রহণ করেছেন বলে রাজ্য সরকারকে জানানো হয়েছে :—

১। **এইচ. পি. টি. (হাই পাওয়ার ট্রান্সমিশন) :** কলিকাতা কেন্দ্রের জন্য দ্বিতীয় চ্যানেল স্থাপন।

২। **এল. পি. টি. (লো পাওয়ার ট্রান্সমিশন) :** কালিম্পং, দার্জিলিং, মেদিনীপুর ও আলিপুরদুয়ার — এই চারিটি স্থানে টি. ভি. ট্রান্সমিটার স্থাপন।

## এ রাজ্যের শিল্পে অর্থ বিনিয়োগ

৪৬১। (অনুমোদিত প্রশ্ন নং ৭৫৩।) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস :** শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) ইহা কি সত্য যে, ইন্টারন্যাশনাল ফিনান্স কর্পোরেশন এ রাজ্যের শিল্পে অর্থ বিনিয়োগ করতে আগ্রহী;

(খ) সত্য হলে, রাজ্যের যৌথ শিল্পে ঐ সংস্থার অর্থ বিনিয়োগের বিষয় নিয়ে কোনও আলোচনা হয়েছে কি; এবং

(গ) হয়ে থাকলে তার ফলাফল কি?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) না।

(খ) ও (গ) প্রশ্ন ওঠে না।

### বারাসাতে পরিকল্পিত শহর গঠনের পরিকল্পনা

৪৬২। (অনুমোদিত প্রশ্ন নং ৮৪৪।) **শ্রী সরল দেব :** মহানগর উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, উত্তর ২৪-পরগনার জেলা শহর বারাসাতে পরিকল্পিত শহর গড়ে তোলার কোনও পরিকল্পনা রাজ্য সরকারের আছে কি?

**মহানগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

বর্তমানে সরকারের হাতে এরূপ কোনও পরিকল্পনা নেই। তবে, বারাসাত এলাকার সামগ্রিক উন্নয়নের জন্য সি. এম. ডি. এ. একটি খসড়া পরিকল্পনা প্রস্তুত করছে।

### পশ্চিমবঙ্গে খুনের ঘটনা ও উহাতে জড়িত ব্যক্তির সংখ্যা

৪৬৩। (অনুমোদিত প্রশ্ন নং ৮৪৬।) **শ্রী সরল দেব :** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) ১৯৮৫ সালের ১লা এপ্রিল হইতে ১৯৮৬ সালের ২৮শে ফেব্রুয়ারি পর্যন্ত সময়ে পশ্চিমবঙ্গে কতগুলি খুনের ঘটনা ঘটেছে; এবং

(খ) উক্ত ঘটনাগুলিতে —

(১) জড়িত কতজন ব্যক্তিকে এ পর্যন্ত গ্রেপ্তার করা হয়েছে; ও

(২) উক্ত ব্যক্তিরা কোনও রাজনৈতিক দলভুক্ত কিনা?

**স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) ১,৪২৮টি।

(খ) (১) ২,৩১৮ জনকে।

(২) বলা সম্ভব নয়।

### চাঁপসরা সহায়ক স্বাস্থ্যকেন্দ্র

**৪৬৪।** (অনুমোদিত প্রশ্ন নং ৯৩৮।) **শ্রী শৈলেন চ্যাটার্জি : স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—**

**(ক) চাঁপসরা সহায়ক স্বাস্থ্যকেন্দ্রে ৬টি বেড চালু করার বিষয় সরকার চিন্তা করছেন কি;**

(খ) "ক" প্রশ্নের উত্তর "হ্যাঁ" হলে কবে নাগাদ উহা কার্যকর হবে; এবং

(গ) উক্ত হাসপাতালে রান্নার জন্য ঠাকুর বা কুক রাখা হয়েছে কিনা?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) সময়সীমা বলা সম্ভব নয়।

(গ) না।

**বাঁকুড়া মেডিক্যাল কলেজের চতুর্থ শ্রেণীর কর্মচারিদের পোশাক সরবরাহ**

**৪৬৫।** (অনুমোদিত প্রশ্ন নং ৯৬৮।) **শ্রী অনুপকুমার চন্দ্র** এবং **শ্রী কাশীনাথ মিশ্র ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, বাঁকুড়া মেডিক্যাল কলেজ হাসপাতালে ৪র্থ শ্রেণীর কর্মচারিরা ১৯৮২-৮৩, ১৯৮৩-৮৪ ও ১৯৮৪-৮৫ বর্ষের জন্য বকেয়া পোশাক এখনও পান নাই?

(খ) সত্য হলে, পোশাক না পাওয়ার কারণ কি;

(গ) কবে নাগাদ পোশাক পাবে বলে আশা করা যায়; এবং

(ঘ) সারা পশ্চিমবঙ্গে উক্ত বছরগুলিতে উক্ত পোশাক বাবদ বার্ষিক ব্যয় কত?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) শুধুমাত্র ১৯৮৪-৮৫ সালের বকেয়া পোশাক এখনও দেওয়া হয় নাই।

(খ) ও (গ) সরকারি আদেশ মোতাবেক খাদি ও গ্রামীণের পোশাকের নমুনা কর্মচারিদের পছন্দ না হওয়ার জন্য। আশা করা হচ্ছে, শীঘ্রই পোশাক দেওয়া সম্ভব হবে।

(ঘ)

| সাল | টাকা |
|---|---|
| ১৯৮২-৮৩ | ৩০,৪৭,৫৫৫.২১ |
| ১৯৮৩-৮৪ | ২৭,৫২,৪৪২.৯০ |
| ১৯৮৪-৮৫ | ২৮,৩৮,৯৩৬.৩৮ |

**চক্ষু অপারেশন**

**৪৬৬।** (অনুমোদিত প্রশ্ন নং ৯৮৪।) **শ্রী সুব্রত মুখার্জি** এবং **শ্রী কাশীনাথ মিশ্র ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, অন্ধত্ব নিবারণ প্রকল্পে বাঁকুড়া সম্মিলনী মেডিক্যাল কলেজ দ্বারা পরিচালিত চক্ষু অপারেশন টিম চক্ষু শিবিরগুলিতে পোস্ট-অপারেটিভ কেয়ার না নেওয়ার ফলে বহু রোগী অপারেশনের পর তাঁদের দৃষ্টিশক্তি হারাচ্ছেন;

(খ) সত্য হলে, এ ব্যাপারে কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে;

(গ) ১৯৮৪-৮৫ এবং ১৯৮৫-৮৬ বর্ষে চক্ষু শিবির ও রোগীর সংখ্যা কত; এবং

(ঘ) উক্ত বর্ষে সরকারি চক্ষু অপারেশন টিমের কর্মচারিদের ভ্রমণ ভাতা, গাড়ির ফুয়েল ইত্যাদি বাবদ সরকারের ব্যয়ের পরিমাণ কত?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী ঃ**

(ক) ও (খ) সত্য নহে।

| (গ) | | ১৯৮৪-৮৫ | ১৯৮৫-৮৬ |
|---|---|---|---|
| | চক্ষু শিবির ঃ | ২২ | ৫৯ |
| | রোগী ঃ | ১,১০৮ | ১,৯৭০ |

| (ঘ) | | ১৯৮৪-৮৫ | ১৯৮৫-৮৬ |
|---|---|---|---|
| | | টাঃ | টাঃ |
| | ভ্রমণ ভাতা ঃ | ২৫,৭২৯ | ২,০০০ |
| | গাড়ির ফুয়েল ঃ | ৩৯,১৯৭ | ২২,৯৭৮ |

(১৯৮৫-৮৬ সালের খরচের অনেক বিল এখনও পরিশোধ হয় নি)

**বাঁকুড়া জেলায় খুন ও বিভিন্ন অপরাধের ঘটনা**

**৪৬৭।** (অনুমোদিত প্রশ্ন নং ৯৯৩।) **শ্রী সমর মুখার্জি ও শ্রী কাশীনাথ মিশ্র ঃ** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) ১৯৮৫ সালের অক্টোবর মাস হইতে ১৯৮৬ সালের ১১ই ফেব্রুয়ারি পর্যন্ত সময়ে বাঁকুড়া জেলায় কতগুলি খুনের ঘটনা ঘটেছে;

(খ) উক্ত সময়ে (১) খুন, (২) মারামারি, (৩) চুরি, (৪) ডাকাতি, (৫) অগ্নিসংযোগ, (৬) ধর্ষণ ও (৭) জমির ফসল লুট সংক্রান্ত বিষয়ে কতগুলি মামলা দায়ের করা হয়েছে;

(গ) উক্ত ঘটনাগুলিতে কতজন ব্যক্তিকে এ পর্যন্ত গ্রেপ্তার করা হয়েছে; এবং

(ঘ) অপরাধীদের গ্রেপ্তারের ব্যাপারে কি কি ব্যবস্থা নেওয়া হয়েছে?

**স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৬টি।

(খ) (১) ১৬টি, (২) ২টি, (৩) ১৮৪টি, (৪) ৫টি, (৫) নাই, (৭) ২টি।

(গ) ৬৭ জনকে।

(ঘ) সাক্ষ্য প্রমাণাদি সংগ্রহ ও খুনের অপরাধের সহিত জড়িত সন্দেহভাজন ব্যক্তিদের গ্রেপ্তারের জন্য পুলিশ তাদের গতিবিধির খোঁজখবর নিচ্ছে ও অন্যান্য সমস্ত ব্যবস্থা নেওয়া হচ্ছে।

## কংসাবতী নদীর কেচন্দাঘাটে সেতু নির্মাণ

৪৬৮। (অনুমোদিত প্রশ্ন নং ১০৪৪।) **শ্রী রামপদ মান্ডি ঃ** গত ৪ঠা এপ্রিল, ১৯৮৫ তারিখের *৩৮৩ (অনুমোদিত প্রশ্ন নং ১৫৮২)-এর উত্তর উল্লেখপূর্বক পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, বাঁকুড়া জেলায় কংসাবতী নদীর কেচন্দাঘাটে সেতু নির্মাণের কাজটি বর্তমানে কি অবস্থায় আছে?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

সেতুটি নির্মাণের জন্য অর্থ বিভাগের অনুমোদন এখন পর্যন্ত পাওয়া যায় নি। অর্থ বিভাগের অনুমোদন পাওয়া গেলে সরকারের আর্থিক সঙ্গতির উপর কবে কাজটি হাতে নেওয়া হবে নির্ভর করছে।

## মুর্শিদাবাদ জেলায় খুনের ঘটনা

৪৬৯। (অনুমোদিত প্রশ্ন নং ১১১৯।) **শ্রী আতাহার রহমান ঃ** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) ১৯৮৫ সালের জানুয়ারি মাস থেকে ১৯৮৬ সালের ফেব্রুয়ারি পর্যন্ত সময়ে মুর্শিদাবাদ জেলার রানিনগর থানায় কতগুলি খুনের ঘটনা ঘটেছে; এবং

(খ) তন্মধ্যে কতগুলি ঘটনা রাজনৈতিক উদ্দেশ্য প্রণোদিত?

**স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৫টি।

(খ) কোনওটিই রাজনৈতিক উদ্দেশ্য প্রণোদিত নয়।

## পশ্চিমবঙ্গ মাদ্রাসা শিক্ষা পর্ষদকে বিধিবদ্ধ পর্ষদে পরিণত করার পরিকল্পনা

৪৭০। (অনুমোদিত প্রশ্ন নং ১১৩২।) **শ্রী সরল দেব ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাদ্রাসা)

বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) মাদ্রাসা কর্মীদের নিরাপত্তার স্বার্থে পশ্চিমবঙ্গ মাদ্রাসা শিক্ষা পর্ষদকে বিধিবদ্ধ পর্ষদে পরিণত করার কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা; এবং

(খ) থাকলে, কবে নাগাদ তা কার্যকর হবে?

**শিক্ষা (প্রাথমিক ও মাদ্রাসা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) এরকম একটি প্রস্তাব সরকারের বিবেচনাধীন আছে।

(খ) প্রশ্ন ওঠে না।

### নথিভুক্ত বেকারের সংখ্যা

৪৭১। (অনুমোদিত প্রশ্ন নং ১১৭৮।) **শ্রী শিবপ্রসাদ মালিক :** শ্রম বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৭৭ সালের ১৯শে মে থেকে ১৯৮৬ সালের ৩১শে জানুয়ারির মধ্যে এই রাজ্যে কতজন বেকার নাম নথিভুক্ত করেছেন; এবং

(খ) উপরিউক্ত সময়ে কতজন নথিভুক্ত বেকারকে কর্মে নিয়োগ করা সম্ভব হয়েছে?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) প্রশ্নোক্ত সময়ে সর্বমোট প্রায় ৪৯,৩০,৭০০ জন নাম নথিভুক্ত করেছেন। অবশ্য আলোচ্য সময় সীমার মধ্যে প্রতি বছর সময়মত পুনর্নবীকরণ না করার জন্য অথবা অন্যান্য কারণে যাদের কার্ড বাতিল হয়ে গেছে তাদের সংখ্যা উক্ত হিসেবের মধ্যে ধরা হয় নি।

(খ) ১,১৮,৬৭০ জন (প্রভিশনাল)।

### "ছৌ" নৃত্যশিল্পীদের অনুদান

৪৭২। (অনুমোদিত প্রশ্ন নং ১২২২।) **শ্রী ধ্রুবেশ্বর চট্টোপাধ্যায় :** তথ্য ও সংস্কৃতি বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) পুরুলিয়া জেলার "ছৌ" নৃত্যশিল্পী দলদের সরকারি অনুদান দেওয়ার কোনও ব্যবস্থা আছে কি;

(খ) থাকিলে, উহা কিভাবে ও কিসের ভিত্তিতে দেওয়া হয়; এবং

(গ) অদ্যাবধি কোনও কোনও দল উক্ত সাহায্য পাইয়াছেন?

**তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সাধারণভাবে লোকসংস্কৃতি শিল্পী ও সংস্থাকে সরকারি আর্থিক সাহায্য দেওয়ার ব্যবস্থা আছে। সেই সূত্রে "ছৌ" নৃত্য সংস্থা পেয়ে থাকে।

(খ) সংবাদপত্রে বিজ্ঞাপনের মাধ্যমে সরকারি অনুদান প্রদানের জন্য সুনির্দিষ্ট আবেদনপত্র চাওয়া হয়। আবেদনপত্র পাওয়ার পর তা পরীক্ষা করে দেখার জন্য লোকসংস্কৃতির জেলা উপদেষ্টা পরিষদের নিকট পেশ করা হয়। পরিষদের সর্বসম্মত সুপারিশ বিবেচনা করে আর্থিক অনুদান প্রকাশ্য সভা করে দেওয়া হয়।

শুধুমাত্র অর্থনৈতিক দিক দিয়ে দুর্বল লোকসংস্কৃতির সংস্থাগুলি এ ধরনের অনুদান পেতে পারেন। সেই হিসাবে "ছৌ" নৃত্যের দলগুলি পেয়ে থাকেন।

(গ) ১৯৮৪-৮৫-র আর্থিক বৎসর পর্যন্ত নিম্নলিখিত "ছৌ" নৃত্য দলগুলি আর্থিক সাহায্য পেয়েছেন ঃ—

১। মেহনতি ক্লাব (হারবোলা)।

২। ভারতীয় গণনাট্য সংস্কৃতি চক্র (কাশীপুর)।

৩। জলেশ্বর "ছৌ" নৃত্য পার্টি (জলেশ্বর)।

৪। দলদলিয়া গণ সংস্কৃতি "ছৌ" দল (দলদলিয়া)

৫। মনোরঞ্জন ক্লাব (তোড়াং)।

রাজ্য সরকারের উদ্যোগে "ছৌ" নৃত্যের অনুষ্ঠান রাজ্যের অভ্যন্তরে এবং বাহিরে অনুষ্ঠিত হয়ে থাকে। "ছৌ" নৃত্যের সংরক্ষণ এবং প্রসারণের জন্য চিন্তা করা হচ্ছে।

## পশ্চিমবঙ্গে সমবায় হিমঘর

৪৭৩। (অনুমোদিত প্রশ্ন নং ১৩৩৫।) **শ্রী ব্রজগোপাল নিয়োগী ঃ** সমবায় বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) বর্তমানে পশ্চিমবঙ্গে কতগুলি সমবায় হিমঘর আছে;

(খ) ঐ সংখ্যা বৃদ্ধির কোনও পরিকল্পনা সরকারের আছে কি;

(গ) ঐ সমবায় হিমঘরগুলির নির্বাহী আধিকারিকদের বদলির বিষয়ে কি নীতি অনুসৃত হয়;

(ঘ) ঋণ দেওয়ার ব্যাপারে সেন্ট্রাল কো-অপারেটিভ ব্যাঙ্কের গড়িমসি করার কারণ কি; এবং

(ঙ) এন. সি. ডি. সি. হতে ঋণ পাওয়ার ব্যাপারে সরকার কোনও উদ্যোগ নিয়েছেন কি?

**সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) আঠাশটি।

(খ) আছে।

(গ) পৃথক কোনও নীতি নাই। সাধারণ যে বদলির নীতি আছে তাহাই অনুসৃত হয়।

(ঘ) ঋণ দেবার পূর্বে ব্যাঙ্কের কিছু নিয়মানুগ পদ্ধতি অবলম্বন করিতে হয় এবং সিকিউরিটি-র ব্যাপারে সুনিশ্চিত হইতে হয়। ইহার জন্য কিছু সময় লাগে।

(ঙ) হিমঘর তৈরির সমস্ত প্রকল্পই এন. সি. ডি. সি. কর্তৃক প্রথমে অনুমোদিত হয়। অনুমোদন পাইবার পর সরকারি আর্থিক সাহায্য প্রদান করা হয়।

**পুরুলিয়া জেলায় সড়ক নির্মাণ প্রকল্প**

৪৭৪। (অনুমোদিত প্রশ্ন নং ১২৩৬।) **শ্রী ধ্রুবেশ্বর চট্টোপাধ্যায় ঃ** পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৮২ সাল থেকে ১৯৮৫ সাল পর্যন্ত পুরুলিয়া জেলায় সড়ক নির্মাণ প্রকল্পে মোট কত টাকা ব্যয় করা হয়েছে;

(খ) কোথায় কত কিলোমিটার রাস্তা নির্মাণ করা হয়েছে;

(গ) উক্ত জেলায় নূতন কোনও রাস্তা নির্মাণের পরিকল্পনা সরকারের আছে কি; এবং

(ঘ) থাকলে, উক্ত রাস্তাগুলির নাম কি কি?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৮২ সাল থেকে ১৯৮৫ সাল (আর্থিক) পর্যন্ত পুরুলিয়া জেলায় সড়ক নির্মাণ প্রকল্পে মোট টাকা ১,৯৬,৩৯,০০০ ব্যয় করা হয়েছে।

(খ)

| থানার অন্তর্গত | | পিচ পর্যন্ত কিমিঃ | পাথর মাড়াই পর্যন্ত কিমিঃ |
|---|---|---|---|
| (১) | পুরুলিয়া ... ... | ৪ | ১৭ |
| (২) | হুড়া ... ... | ২৭ | ... |
| (৩) | পুঞ্চা ... ... | ১২ | ... |
| (৪) | মানবাজার ... ... | ১৫ | ৫ |
| (৫) | বরাবাজার ... ... | ৭ | ১৪ |
| (৬) | বান্দোয়ান ... ... | ১৬ | ১০ |

| | | | | | |
|---|---|---|---|---|---|
| (৭) | আড়ষা | ... | ... ... | | ২ |
| (৮) | ঝালদা | ... | ... | ৮ | ... |
| (৯) | রঘুনাথপুর | ... | ... ... | | ৮ |
| | | | | ৮৯ | ৫৬ |

(গ) না, আপাতত নেই।

(ঘ) প্রশ্ন ওঠে না।

## কেন্দ্রীয় ফিঙ্গার প্রিন্ট ব্যুরো স্থানান্তরণ

৪৭৫। (অনুমোদিত প্রশ্ন নং ১৩৫২।) **শ্রী সরল দেব ঃ** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) কলকাতাস্থিত ফিঙ্গার প্রিন্ট-এর অফিস দিল্লিতে স্থানান্তরণের কোনও প্রস্তাব/সংবাদ সম্পর্কে রাজ্য সরকার অবহিত আছেন কি; এবং

(খ) "ক" প্রশ্নের উত্তর "হ্যাঁ" হলে ঐ স্থানান্তরণের কারণ কি?

**স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ও (খ) কেন্দ্রীয় ফিঙ্গার প্রিন্ট ব্যুরো ভারত সরকারের অধীন। জানা গেছে ন্যাশনাল ক্রাইম রেকর্ড ব্যুরোর অংশ হিসাবে ঐ সংস্থাটি দিল্লিতে স্থানান্তরণের প্রস্তাব আছে।

## বারাসাত রবীন্দ্র ভবন সংস্কার

৪৭৬। (অনুমোদিত প্রশ্ন নং ১৩৫৮।) **শ্রী সরল দেব ঃ** তথ্য ও সংস্কৃতি বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) বারাসাত রবীন্দ্র ভবন সংস্কারের জন্য কোনও প্রস্তাব সরকার পাইয়াছেন কি; এবং

(খ) পাইলে উক্ত প্রস্তাব কার্যকর করার জন্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন?

**তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) ১৯৮৫-৮৬-র আর্থিক বছরে রবীন্দ্র ভবন সংস্কারের জন্য ১.১০ লক্ষ টাকা অনুদান দেওয়া হয়েছে।

**বেনফেড-এর মাধ্যমে আলু ক্রয়**

**৪৭৭।** (অনুমোদিত প্রশ্ন নং ১৩৯৩।) **শ্রী শিবপ্রসাদ মালিক :** সমবায় বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৮৫ সালে সরকার বেনফেড-এর মাধ্যমে কত মেট্রিক টন আলু ক্রয় করার নির্দেশ দিয়েছিলেন; এবং

(খ) উক্ত সময়ে বেনফেড সংস্থা দুঃস্থ আলু বিক্রেতাদের কাছ থেকে হুগলি জেলায় কত মেট্রিক টন আলু ক্রয় করেছিল এবং কত মেট্রিক টন আলু ক্রয় করার নির্দেশ ছিল?

**সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) দশ হাজার মেট্রিক টন।

(খ) যথাক্রমে ৩,৬৩৫.৩২ মেট্রিক টন এবং ৫,০০০.০০ মেট্রিক টন।

**Police firing at Pingla P.S. in Midnapore district**

**478.** (Admitted question No.1438.) **Dr. Manas Bhunia :** Will the Minister-in-charge of the Home (Police) Department be pleased to state—

(a) Whether the State Government has any information regarding Police firing on 23rd January, 1986 at Pingla P.S. in Midnapore district;

(b) If so, whether the State Government has enquired into the incident;

(c) Number of persons injured/killed;

(d) The names of injured/killed persons; and

(e) Steps taken by the Government in this regard ?

**Minister-in-charge of the Home (Police) Department :**

(a) Yes.

(b) Additional District Magistrate, Midnapore, is conducting the executive enquiry.

(c) (1) Injured — Ten including nine Police personnel.

(2) Killed — Two.

(d) (1) Names of : (i) S.I. Dilip Dutta, C. Amar Halder, C. Bimal Sarkar, C. Ashim Banerjee, C. Manindra Chatterjee, C. Arun

Tewari, C. Jamini Sarkar, C. Tapan Nath, C. Akbar Ali Khan, (ii) Sk. Alamgir — Public.

(2) Killed — Sk. Nisár Ali, Sk. Yunus.

(e) A specific case has been started under Pingla P. S. case No. 4(1)86 under section 147|148|149|323|324|332|307 1A over the incident. The case is under investigation.

### রাজ্যের মাধ্যমিক বিদ্যালয়গুলিতে অনুমোদিত ঝাড়ুদারের পদ

৪৭৯। (অনুমোদিত প্রশ্ন নং ১৫৩১।) **শ্রী বিমলকান্তি বসু :** শিক্ষা (মাধ্যমিক) বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) রাজ্যে মাধ্যমিক বিদ্যালয়গুলিতে ঝাড়ুদারের (সুইপারের) কোনও অনুমোদিত পদ আছে কি; এবং

(খ) না থাকলে, উক্ত পদ অনুমোদনের কোনও পরিকল্পনা আছে কিনা?

**শিক্ষা (মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) নির্দিষ্টভাবে নেই, তবে চতুর্থ শ্রেণী কর্মচারীর পদ আছে।

(খ) বর্তমানে নেই।

### কোচবিহার জেলায় বার্ধক্য, বিধবা, অক্ষম ও অনাথ শিশুদের পেনসন বাবদ অদেয় অর্থের পরিমাণ

৪৮০। (অনুমোদিত প্রশ্ন নং ১৫৪৮।) **শ্রী বিমলকান্তি বসু :** ত্রাণ ও কল্যাণ (কল্যাণ) বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ইহা কি সত্য যে, কোচবিহার জেলায় বার্ধক্য, বিধবা, অক্ষম ও অনাথ শিশুদের পেনসন বাবদ টাকা ১৯৮৬ সনের জানুয়ারি মাস পর্যন্ত অদেয় রহিয়াছে;

(খ) সত্য হইলে, ইহার পরিমাণ কত; এবং

(গ) কবে নাগাদ উক্ত অর্থ প্রদান সম্ভব হইবে বলিয়া আশা করা যায়?

**ত্রাণ ও কল্যাণ (কল্যাণ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) সত্য নহে।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) প্রশ্ন ওঠে না।

## পার্বতীপুরে পুলিশের গুলিচালনায় হতাহত পরিবারবর্গকে সাহায্য দান

৪৮১। (অনুমোদিত প্রশ্ন নং ১৬২৫।) **শ্রী সুভাষ নস্কর :** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) গত ৫ই এপ্রিল, ১৯৮৫ তারিখে বাসন্তী ব্লকের পার্বতীপুরে পুলিশের গুলিতে নিহত ও আহত পরিবারবর্গকে কোনও আর্থিক সাহায্য দেওয়া হইয়াছে কিনা;

(খ) "ক" প্রশ্নের উত্তর "হ্যাঁ" হইলে, ঐ সাহায্যের পরিমাণ কত; এবং

(গ) ঐ ঘটনায় কোনও পুলিশ অফিসারকে অভিযুক্ত করা হইয়াছে কি?

**স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) হ্যাঁ, হচ্ছে।

## তারাপুর স্বাস্থ্যকেন্দ্র হইতে দেবী-পারুলিয়া রাস্তাটির জন্য ভূমি অধিগ্রহণ

৪৮২। (অনুমোদিত প্রশ্ন নং ১৮০৭।) **শ্রী শশাঙ্কশেখর মণ্ডল :** পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) রামপুরহাট থানার তারাপুর স্বাস্থ্যকেন্দ্র থেকে দেবী-পারুলিয়া রাস্তাটির জন্য ভূমি অধিগ্রহণের কাজে বিলম্বের কারণ কি; এবং

(খ) কবে নাগাদ ঐ কাজ শুরু হবে বলে আশা করা যায়?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) রাস্তাটির পথরেখার কিছু অংশে বাস্তু জমি থাকায় সমস্যা এবং কিছু অংশে আদালতের নিষেধাজ্ঞা বলবৎ থাকার জন্য ভূমি অধিগ্রহণ বিলম্ব হচ্ছে।

(খ) রাস্তাটির যেসব অংশে জমি অধিগ্রহণ সম্পূর্ণ হয়েছে, সেই অংশে ইতিমধ্যেই কাজ শুরু করা হয়েছে।

## পশ্চিমবঙ্গ পুলিশের সঙ্গে সমাজ বিরোধীদের সংঘর্ষ

৪৮৩। (অনুমোদিত প্রশ্ন নং ১৮৪৪।) **শ্রী গোপালকৃষ্ণ ভট্টাচার্য :** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) গত ১৯৮৫ সালে পশ্চিমবঙ্গে পুলিশের সঙ্গে সংঘর্ষে মোট কতজন সমাজ বিরোধী নিহত হয়েছে; এবং

(খ) নিহত হবার পর তাদের মধ্যে কতজনকে রাজনৈতিক কর্মী বলে দাবি করা হয়েছে?

**স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৬৭ জন।

(খ) সঠিক তথ্য নেই।

**বামফ্রন্ট সরকারের ৮টি বর্ষপূর্তি উপলক্ষে মোট ব্যয়**

৪৮৪। (অনুমোদিত প্রশ্ন নং ১৯১৬।) **শ্রী আব্দুল মান্নান ঃ** তথ্য ও সংস্কৃতি বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) ১৯৭৭ সালের জুন মাস থেকে এ পর্যন্ত বামফ্রন্ট সরকারের ৮টি বর্ষপূর্তি উপলক্ষে মোট কত টাকা ব্যয় হয়েছে (জেলাওয়ারি হিসাব); এবং

(খ) রাজ্যের বাইরে ঐ উৎসব পালনের জন্য কত টাকা ব্যয় হয়েছে?

**তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৭৭ সালের জুন মাসের পর থেকে এই রাজ্যের মধ্যে অনুষ্ঠিত বর্ষপূর্তি অনুষ্ঠানগুলিতে ব্যয় হয়েছে টাকা ৪,৮৯,০০০ (আনুমানিক)।

জেলাওয়ারি হিসাব সংলগ্ন তালিকায় দেওয়া হল।

(খ) রাজ্যের বাইরে অনুষ্ঠিত বর্ষপূর্তি অনুষ্ঠানে ব্যয় হয়েছে মোট টাকা ১২,৪৮,২৪৫ (আনুমানিক)।

Statement referred to in reply to clause "ka" of unstarred question No. 484

(Admitted Question No. 1916.)

| | জেলা | | | ব্যয় টাকা (আনুমানিক) |
|---|---|---|---|---|
| ১। | কলিকাতা | ... | ... | ২,৭২,৩০০ |
| ২। | ২৪-পরগনা | ... | ... | ২০,১০০ |
| ৩। | নদীয়া | ... | ... | ১১,২০০ |

| | | | |
|---|---|---|---|
| ৪। | মুর্শিদাবাদ | ... ... | ১৪,৫০০ |
| ৫। | হাওড়া | ... ... | ১৩,২০০ |
| ৬। | হুগলি | ... ... | ১৫,২০০ |
| ৭। | বর্ধমান | ... ... | ২০,০০০ |
| ৮। | বীরভূম | ... ... | ১১,২০০ |
| ৯। | বাঁকুড়া | ... ... | ১১,২০০ |
| ১০। | মেদিনীপুর (উত্তর) | ... ... | ১২,০০০ |
| ১১। | মেদিনীপুর (দক্ষিণ) | ... ... | ১২,০০০ |
| ১২। | পুরুলিয়া | ... ... | ৯,২০০ |
| ১৩। | দার্জিলিং | ... ... | ১৬,০০০ |
| ১৪। | কোচবিহার | ... ... | ১৮,০০০ |
| ১৫। | জলপাইগুড়ি | ... ... | ১১,২০০ |
| ১৬। | মালদহ | ... ... | ৮,৫০০ |
| ১৭। | পশ্চিম দিনাজপুর | ... ... | ১২,৫০০ |
| | মোট | ... ... | ৪,৮৯,০০০ |

**দাঁড়কা নদী ও গুসকরা নদীর উপর সেতু নির্মাণ**

৪৮৫। (অনুমোদিত প্রশ্ন নং ১৯৩৯।) **শ্রী দীনবন্ধু মাঝি** এবং **শ্রী [illegible] রায়** : পূর্ত (সড়ক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) মুর্শিদাবাদ জেলার খড়গ্রাম থানায় শেরপুর-বিষ্ণুপুর রাস্তায় দাঁড়কা নদী ও গুসকরা নদীর উপর সেতু নির্মাণের কোনও পরিকল্পনা আছে কিনা; এবং

(খ) থাকলে, কবে নাগাদ উক্ত সেতুদ্বয়ের নির্মাণকার্য আরম্ভ হবে বলে আশা করা যায়?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**বিচার পদ্ধতির গলদ দূরীকরণ ব্যবস্থা**

৪৮৬। (অনুমোদিত প্রশ্ন নং ১৯৪১।) **শ্রী অমলেন্দ্র রায় :** বিচার বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কলকাতা হাইকোর্টের কোনও কোনও মামলায় অ্যাড ইন্টারিম বা এক্স-পারটি আদেশ দেওয়ার প্রথার বিরুদ্ধে সম্প্রতি সুপ্রীম কোর্ট পুনরায় যে স্ট্রিকচার দিয়েছেন তৎ প্রতি বিচার বিভাগের দৃষ্টি আকৃষ্ট হয়েছে কি; এবং

(খ) "ক" প্রশ্নের উত্তর "হ্যাঁ" হলে, বিচার পদ্ধতির গলদ দূরীকরণে রাজ্য সরকার কি কি ব্যবস্থা নিয়েছেন?

**বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) হ্যাঁ।

(খ) সরকারের ব্যবস্থা লইবার প্রশ্ন ওঠে না, কারণ মামলাগুলি প্রধানত সংবিধানের ২২৬ ধারার অন্তর্গত এবং এই সংক্রান্ত রুল বা নিয়ম হাইকোর্ট করিয়া থাকেন।

**পশ্চিম দিনাজপুর জেলার টাঙ্গন নদীর উপর সেতু নির্মাণ**

৪৮৭। (অনুমোদিত প্রশ্ন নং ১৯৮৫।) **শ্রী ধীরেন্দ্রনাথ সরকার :** পূর্ত ও সড়ক বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) পশ্চিম দিনাজপুর জেলার কুশমাণ্ডি থানার "কুশমাণ্ডি মহীপালদিঘিতে" টাঙ্গন নদীর ওপরে নূতন সেতুর নির্মাণকার্য কোনও সালে শুরু হয়েছিল;

(খ) বর্তমানে উহা নির্মাণের কাজ কতদূর অগ্রসর হয়েছে; এবং

(গ) উহার নির্মাণকার্যে অদ্যাবধি মোট কত টাকা ব্যয় হয়েছে?

**পূর্ত ও সড়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) ১৯৮২ সালে।

(খ) ঐ সেতুর কুয়োগুলি এবং কুয়োর উপর স্তম্ভগুলি নির্মিত হয়েছে। সেতুর উপরের অংশের কাজ বাকি আছে।

(গ) ১৯৮৫ সালের ডিসেম্বর মাস পর্যন্ত ৩০,৮১,০০০ টাকা মোট খরচ হয়েছে।

**পুরুলিয়া-মানবাজার রাস্তা সংস্কার**

৪৮৮। (অনুমোদিত প্রশ্ন নং ১৯৬৩।) **শ্রী কমলাকান্ত মাহাত :** পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৮৫-৮৬ সালে পুরুলিয়া-মানবাজার এবং পুরুলিয়া-মানবাজার (ভায়া হুড়া-পুঞ্চা) পর্যন্ত রাস্তাটির সংস্কার বাবদ কত টাকা মঞ্জুর করা হয়েছে; এবং

(খ) তন্মধ্যে কত টাকা ব্যয়িত হয়েছে?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৮৫-৮৬ সালে পুরুলিয়া-মানবাজার এবং পুরুলিয়া-মানবাজার (ভায়া হুড়া-পুঞ্চা) রাস্তাগুলির সংস্কার বাবদ যথাক্রমে ২ লক্ষ ও ১১ লক্ষ টাকা মঞ্জুর করা হয়েছে।

(খ) তন্মধ্যে প্রথম রাস্তাটির কাজে এ পর্যন্ত ১,৭৯,৭১২ টাকা ও দ্বিতীয় রাস্তাটির কাজে এ পর্যন্ত ১০,১৯,৭৫০ টাকা ব্যয় হয়েছে।

### সারা রাজ্যে ডি. এস. ই. ও.-র শূন্য পদ

৪৮৯। (অনুমোদিত প্রশ্ন নং ২০১৫।) **শ্রী তারকবন্ধু রায় ঃ** শিক্ষা (সামাজিক, অ-প্রথাগত ও গ্রন্থাগার) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) সারা রাজ্যে বর্তমানে কতগুলি ডি. এস. ই. ও.-র পদ শূন্য আছে;

(খ) ঐ শূন্যপদগুলি পূরণের কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা; এবং

(গ) থাকিলে, কতদিনে ঐ পদগুলি পূরণ হইবে?

**শিক্ষা (সামাজিক, অ-প্রথাগত ও গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) (সবগুলি) ১৬টি।

(খ) সুনির্দিষ্ট পরিকল্পনা আছে।

(গ) নির্দিষ্ট সময় এই মুহূর্তে বলা সম্ভব নয়।

### বোলপুর স্টেট হাসপাতাল

৪৯০। (অনুমোদিত প্রশ্ন নং ২০২৮।) **ডাঃ সুশোভন ব্যানার্জি ঃ** স্বাস্থ্য ও পরিবার ন্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) বোলপুর স্টেট হাসপাতাল চালু হলে প্রতিদিন কত পরিমাণ জল লাগবে;

(খ) যে ডিপ টিউবওয়েলটি তৈরি হয়েছে তাতে প্রতিদিন কত জল পাওয়া যেতে পারে;

(গ) সরকার ঐ হাসপাতালে দ্বিতীয় ডিপ টিউবওয়েল করার জন্য কোনও টাকা বরাদ্দ করেছেন কি;

(ঘ) হাসপাতালের বাড়ি তৈরি করতে এ পর্যন্ত কত টাকা খরচ হয়েছে; এবং

(ঙ) বাড়ি তৈরির আগে মাটির নিচে জল আছে কিনা তা পরীক্ষা করে দেখা হয়েছিল কি?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী শ্রী** [illegible]

(ক) হাসপাতলটি পুরো চালু হইলে প্রায় ২২,০০০ গ্যালন জল প্রাত্যহিক লাগবে।

(খ) ঘন্টায় ১,২০০ গ্যালন হিসাবে টিউবওয়েলটি ৮ ঘণ্টা চালু রাখলে প্রতিদিন ৯,৬০০ গ্যালন জল পাওয়া যেতে পারে।

(গ) হ্যাঁ।

(ঘ) ১৪৬ লক্ষ টাকা।

(ঙ) কোনও বিশেষ পরীক্ষার প্রয়োজন হয় নি।

**মুর্শিদাবাদ জেলায় পশুচিকিৎসকের শূন্য পদ**

৪৯১। (অনুমোদিত প্রশ্ন নং ২১১২।) **শ্রী শীশ মহম্মদ ঃ** পশুপালন ও পশুচিকিৎসা বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) সবকার কি অবগত আছেন যে, মুর্শিদাবাদ জেলার ২৬টি ব্লকের সবগুলিতে পশুচিকিৎসক নেই; [illegible]

(খ) অবগত থাকলে, এর কারণ কি;

(গ) ইহা কি সত্য যে, প্রতি ব্লকে দুইজন করে পশুচিকিৎসক রাখার পরিকল্পনা সরকারের বিবেচনাধীন আছে; এবং

(ঘ) সত্য হলে, কবে নাগাদ তা কার্যকর হবে?

**পশুপালন ও পশুচিকিৎসা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) পশ্চিমবঙ্গ পাবলিক সার্ভিস কমিশন পশুচিকিৎসকের শূন্যপদগুলি পূরণের জন্য যথেষ্ট সংখ্যক উপযুক্ত প্রার্থী বাছাই না করতে পারার জন্যই পদগুলি শূন্য আছে।

(গ) হ্যাঁ, সত্য।

(ঘ) পরিকল্পনাটি পর্যায়ক্রমে কার্যকর করা হচ্ছে।

### পশ্চিমবঙ্গের অরগানাইজড স্কুলগুলিকে স্বীকৃতি প্রদান

৪৯২। (অনুমোদিত প্রশ্ন নং ২১৬৫।) শ্রী অরুণকুমার গোস্বামী ঃ শিক্ষা (প্রাথমিক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) পশ্চিমবাংলার বিভিন্ন অরগানাইজড স্কুলগুলিকে স্বীকৃতি দেওয়া হচ্ছে কিনা, এবং

(খ) দেওয়া হলে ঐ স্কুলগুলোতে কি পদ্ধতিতে শিক্ষক নিয়োগ করা হবে, এবং করে?

**শিক্ষা (প্রাথমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

### মুর্শিদাবাদ জেলায় মাধ্যমিক বিদ্যালয়কে উচ্চমাধ্যমিক বিদ্যালয়ে উন্নীতকরণ

৪৯৩। (অনুমোদিত প্রশ্ন নং ২১৮৩।) শ্রী শীশ মহম্মদ ঃ শিক্ষা (মাধ্যমিক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, মুর্শিদাবাদ জেলায় কোনও কোনও মাধ্যমিক বিদ্যালয়কে উচ্চমাধ্যমিক বিদ্যালয়ে উন্নীত করিবার জন্য সরকারি অনুমোদন দেওয়া হইয়াছে (সার্কেলওয়ারি হিসাব),

**শিক্ষা (মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

মুর্শিদাবাদ জেলার সরকারি অনুমোদনপ্রাপ্ত উচ্চমাধ্যমিক বিদ্যালয়ের একটি তালিকা প্রদত্ত হইল। সার্কেলওয়ারি হিসাব রাখার কোনও ব্যবস্থা নাই। কেবলমাত্র জেলাওয়ারি হিসাব রাখা হয়।

Statement referred to in reply of unstarred question No. 443

(Admitted Question No. 2183)

**DISTRICT — MURSHIDABAD**

| Sl. No. | Name of the institution | Address |
|---|---|---|
| 1. | Amtala High School | P.O. Amtala |
| 2. | Alugram V.V.M. Vidyalaya | P.O. Alugram |
| 3. | Barala R.D.Sen High School | P.O. Barala |
| 4. | Bahara Adarsha Vidyapith | P.O. Bahara |

| Sl. No. | Name of the institution | | Address |
|---|---|---|---|
| 5. | Banwaribad Maharaja's High School | ... | P.O. Banwaribad |
| 6. | Berhampore Maharani Kassiswari Girls High School. | ... | P.O. Berhampore |
| 7. | Berhampore Girls College | ... | P.O. Berhampore |
| 8. | Beldanga C.R.G.S. High School | ... | P.O. Beldanga |
| 9. | Chak Islampore S.C.M. High School | ... | P.O. Islampore |
| 10. | Chhabghati K.D. Vidyalaya | ... | P.O. Chhabghati |
| 11. | Dhuliyan High Madrasah | ... | P.O. Madhabangore |
| 12. | Dukhulal Nibaran Chandra College | ... | P.O. Aurangabad |
| 13. | Dumkal B.T. High School | ... | P.O. Dumkal |
| 14. | Farakka Barrage Project H.S.School | ... | P.O. Farakka Barrage |
| 15. | G.D. Institution | ... | P.O. Nimtita |
| 16. | Garabazar I.C. Institution | ... | P.O. Berhampore |
| 17. | Gurapashala S.I. Sikshaniketan | ... | P.O. Gura |
| 18. | Gurudas Tarasundari Institution | ... | P.O. Khagra |
| 19. | Hareknagar A.M. Institution | ... | P.O. Hareknagar |
| 20. | Hasanpur Rajeswari Vidyapith | ... | P.O. Hasanpur |
| 21. | Jalangi High School | ... | P.O. Jalangi |
| 22. | Jangipur College | ... | P.O. Jangipur |
| 23. | Jangipur High School | ... | P.O. Jangipur |
| 24. | Jhowbona High School | ... | P.O. Ramnachandrapur |
| 25. | Jiaganj R.B.S. Vidyamandir | ... | P.O. Jiaganj |
| 26. | Kagram H.S. School | ... | P.O. Kagram |
| 27. | Kanchantala J.D.J. Institution | ... | P.O. Dhuligan |
| 28. | Kandiraj College | ... | P.O. Kandi |
| 29. | Katlamari High School | ... | P.O. Katlamari |
| 30 | Kanduria High School | ... | P.O. Eroali |
| 31. | Krishnath College School | ... | P.O. Berhampore |

| Sl. No. | Name of the institution | | Address |
|---|---|---|---|
| 32. | Krishnath College | ... | P.O. Berhampore |
| 33. | Lalbag Singhi High School | ... | P.O. Murshidabad |
| 34. | Lalgola M.N. Academy | ... | P.O. Lalgola |
| 35. | Mirzapur D.P.H.S. School | ... | P.O. Gakar |
| 36 | Nagar A.M. High School | ... | P.O. Nagar |
| 37. | Nawabbahadur's Institution | ... | P.O. Murshidabad |
| 38. | Nimgram Beluri H.S. School | ... | P.O. Nimgram Beluri |
| 39. | Panchthupi T.N. Institution | .. | P.O. Panchthupi |
| 40. | Rani Dhanya Kumari College of Commerce | ... | P.O. Jiaganj |
| 41. | Ramnagar Sahara Union High School | ... | P.O. Sahara |
| 42. | Raja Birendra Chandra College of Commerce | ... | P.O. Kandi |
| 43. | Berhampore College | ... | P.O. Berhampore |
| 44. | Rukanpur High School | ... | P.O. Rukanpore |
| 45. | Sadikhan's Dehra Vidyaniketan | . . | P.O. Sadikhan's Dehra |
| 46. | Saidabad Manindra ChandraVidyapith | ... | P.O. Khagra |
| 47. | Saktipur K.H.C. Institution | ... | P.O. Saktipur |
| 48. | Sagardighi S.N. High School | ... | P.O Sagardighi |
| 49. | Sagarpara H.S. School | ... | P.O. Sagarpara |
| 50. | Salar E.Z.H.S. School | ... | P.O. Salar |
| 51. | Sewnarayan Rameswar Fatapuria College | ... | P.O. Beldanga |
| 52. | Sripat Singh College | ... | P.O. Jaiganj |
| 53. | Amrita Kundu Krishna Kamini Bidyamandir | ... | P.O. Amrita Kundu |
| 54. | Bhagabangola High School | ... | P.O. Bhagobangola |
| 55. | Jitpur Paul Institution | ... | P.O. Jitpur |

| Sl. No. | Name of the institution | Address |
|---|---|---|
| 56. | Nayansukh Lakshmi Narayan Sinha High School | .... P.O. Nayansukh (Farakka Jangipur) |
| 57. | Manindranagar High School | ... P.O. Kasimbazar Raj |
| 58. | Raghumathganj Girls High School | ... P.O. Raghunathganj |
| 59. | Panchagram High School | ... P.O. Panchagram |
| 60. | Gokarna Prasannomoyee High School | ... P.O. Gokarna |

| Sl. No. | Name of the institution(Vocational Stream) | Address |
|---|---|---|
| 1. | Bahara Adarsha Vidyapith | ... P.O. Bahara |
| 2. | Sadikhan's Dehra Vidyaniketan | ... P.O. Sadikhan's Dehra |

**জলপাইগুড়ি সদর হাসপাতাল ও মাল গ্রামীণ হাসপাতালে কুকুরের দংশনের চিকিৎসা**

৪৯৪। (অনুমোদিত প্রশ্ন নং ২১৯১।) **শ্রী সুধন রাহা ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) সরকার কি অবগত আছেন যে, জলপাইগুড়ি জেলার সদর হাসপাতালের এবং মাল গ্রামীণ হাসপাতালের কুকুরে কামড়ানো রোগীরা এ. আর. ভি. ইনজেকশনের অভাবে প্রয়োজনীয় চিকিৎসা হতে বঞ্চিত হচ্ছে;

(খ) অবগত থাকলে, এ বিষয়ে কি ব্যবস্থা নেওয়া হয়েছে; এবং

(গ) গ্রামীণ হাসপাতালে এ. আর. ভি. ইনজেকশন পাঠানোর দায়িত্ব কার — জেলা সদর হাসপাতালের, না রাজ্য স্বাস্থ্য দপ্তরের?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এমন কোনও রিপোর্ট নেই।

(খ) প্রশ্ন ওঠে

(গ) স্বাস্থ্য দপ্তরের অধীন কলকাতার পাস্তুর ইনস্টিটিউটের।

**ডালখোলায় ফ্লাইওভার নির্মাণ**

৪৯৫। (অনুমোদত প্রশ্ন নং ২২০৪।) **শ্রী সুরেশ সিংহ ঃ** পূর্ত বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি ...

(ক) পশ্চিম দিনাজপুর জেলার জাতীয় সড়কের উপর ডালখোলায় লেভেল ক্রসিং-এ ফ্লাইওভার নির্মাণের কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা; এবং

(খ) "ক" প্রশ্নের উত্তর "হ্যাঁ" হলে, কবে নাগাদ ঐ কাজ শুরু হবে বলে আশা করা যায়?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) হ্যাঁ।

(খ) কেন্দ্রীয় সরকারের কাছ থেকে প্রয়োজনীয় অনুমোদন পাওয়া গেলে কাজ শুরু হবে।

## পুলিশ ও নকশালপন্থীদের মধ্যে সশস্ত্র সংঘর্ষ

৪৯৬। (অনুমোদিত প্রশ্ন নং ২২১৩।) **শ্রী হাবিব মুস্তাফা :** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ১৯৮৫ সালে কোনও কোনও স্থানে পুলিশ এবং নকশালপন্থীদের মধ্যে সশস্ত্র কতগুলি সংঘর্ষের ঘটনা ঘটিয়াছে; এবং

(খ) উক্ত সংঘর্ষে কতজন (১) পুলিশ এবং (২) নকশালপন্থী নিহত হইয়াছে?

**স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) ১৯৮৫ সালে একটিমাত্র ঘটনায় নকশালপন্থীদেব সঙ্গে পুলিশের সশস্ত্র সংঘর্ষ হয়।

গত ২৭শে মার্চ, ১৯৮৫ তারিখে মুর্শিদাবাদ জেলার শিমুলগাছি করলগ্রামে দ্বিতীয় কেন্দ্রীয় কমিটিভুক্ত নকশালপন্থীদের পুলিশ গ্রেপ্তার করিতে গেলে পুলিশের সহিত তাহাদের সশস্ত্র সংঘর্ষ হয়।

(খ) উক্ত সংঘর্ষে কোনও পুলিশ অথবা নকশালপন্থী নিহত হয় নাই।

## মুর্শিদাবাদ জেলার লালবাগে নির্মীয়মান পশু হাসপাতাল

৪৯৭। (অনুমোদিত প্রশ্ন নং ২২৫৯।) **শ্রীমতী ছায়া ঘোষ :** পশুপালন ও পশুচিকিৎসা বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) মুর্শিদাবাদ জেলার লালবাগে নির্মীয়মান পশু হাসপাতালের কাজ বর্তমানে কোনও পর্যায়ে আছে;

(খ) (১) ঐ হাসপাতালটি নির্মাণের জন্য সরকার মোট কত টাকা বরাদ্দ করেছেন এবং

(২) এ বাবদ মোট কত টাকা এ পর্যন্ত খরচ করা হয়েছে; এবং

(গ) কবে নাগাদ এই কাজ হবে বলে আশা করা যায়?

**পশুপালন ও পশুচিকিৎসা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) লালবাগে নির্মীয়মান পশু হাসপাতালের কাজ অর্ধ সমাপ্ত অবস্থায় আছে।

(খ) (১) ছয় লক্ষ পয়ষট্টি হাজার একশত টাকা। (২) এক লক্ষ একচল্লিশ হাজার ছয়শত একাত্তর টাকা।

(গ) ১৯৮৭-৮৮ আর্থিক বছরে শেষ হতে পারে বলে আশা করা যায়।

### সি. এম. ডি. এ.-র এলাকায় জবরদখলীকৃত উদ্বাস্তু কলোনিকে স্বীকৃতিদান

৪৯৮। (অনুমোদিত প্রশ্ন নং ২২৬৯।) **শ্রী গোপালকৃষ্ণ ভট্টাচার্য :** উদ্বাস্তু ত্রাণ ও পুনর্বাসন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৭৭ সনে প্রতিষ্ঠিত সি. এম. ডি. এ.-র অন্তর্ভুক্ত এলাকায় কোনও জবরদখলীকৃত উদ্বাস্তু কলোনিকে সরকার স্বীকৃতি দিয়েছেন কি; এবং

(খ) এ ধরনের কলোনিগুলির ক্ষেত্রে কেন্দ্রীয় সরকারের দৃষ্টিভঙ্গি কি এ সম্পর্কে রাজ্য সরকার কিছু জানেন কি না?

**উদ্বাস্তু ত্রাণ ও পুনর্বাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) রাজ্য সরকার নিজ থেকে কোনও উদ্বাস্তু কলোনিকে স্বীকৃতি দিতে পারে না। স্বীকৃতি দেন কেন্দ্রীয় সরকার। রাজ্য সরকার প্রস্তাব পেশ করে। ১৯৭৭ সনে প্রতিষ্ঠিত সি. এম. ডি. এ.-র অন্তর্ভুক্ত এলাকায় কোনও জবরদখলীকৃত উদ্বাস্তু কলোনিকে কেন্দ্রীয় সরকার স্বীকৃতি দেন নি।

(খ) ১৯৭১ সালের ২৫শে মার্চের পর জবরদখলীকৃত কোনও উদ্বাস্তু কলোনিকে স্বীকৃতি দেবার কথা কেন্দ্রীয় সরকার বিবেচনা করেন নি।

### জগৎবল্লভপুর থানার পাঁতিহাল গ্রামে বিদ্যুৎ সরবরাহ

৪৯৯। (অনুমোদিত প্রশ্ন নং ২২৭৭।) **শ্রী অশোক ঘোষ :** বিদ্যুৎ বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ইহা কি সত্য যে, জগৎবল্লভপুর থানার পাঁতিহাল গ্রামে (মধ্যপাড়া) অদ্যাবধি বিদ্যুৎ সরবরাহ করা হয় নাই; এবং

(খ) সত্য হইলে, উহার কারণ কি?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) আর. ই. সি. স্কীমের অধীনে পাঁতিহাল মৌজা বিদ্যুতায়িত হয়েছে। বৈদ্যুতীকরণের ব্যাপারে পাড়াভিত্তিক কোনও তথ্য রাখা হয় না।

(খ) প্রশ্ন ওঠে না।

**আসানসোল মহকুমায় আদায়কৃত সেস**

৫০০। (অনুমোদিত প্রশ্ন নং *২৩৩৬।) **শ্রী বামাপদ মুখোপাধ্যায় ঃ** বাণিজ্য ও শিল্প বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) আসানসোল মহকুমায় বিগত পাঁচ বছরে খনিজ পদার্থ, বালি এবং অন্যান্য দ্রব্য (কয়লা সেস ছাড়া) বাবদ কত সেস আদায় হয়েছে (বছরওয়ারী);

(খ) এই আদায়কৃত সেস লক্ষ্যমাত্রা পূরণ করেছে কিনা· এবং

(গ) না হলে এ ব্যাপারে কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**বাণিজ্য ও শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বিগত পাঁচ বছরে খনিজ পদার্থ, বালি এবং অন্যান্য দ্রব্য (কয়লা সেস ছাড়া) বাবদ আদায়কৃত সেসের হিসাব নিচে দেওয়া হল (বছরওয়ারী) ঃ

| বছর | | | | আদায়কৃত সেস<br>টাকা |
|---|---|---|---|---|
| ১৯৮০-৮১ | ... | ... | ... | ৩,১৪,০১৭ |
| ১৯৮১-৮২ | ... | ... | ... | ৪,৪৪,০১৬ |
| ১৯৮২-৮৩ | ... | ... | ... | ৩,৭৮,৩৮৭ |
| ১৯৮৩-৮৪ | .. | ... | ... | ৭,৩১,৫৫১ |
| ১৯৮৪-৮৫ | ... | ... | ... | ৯,৯৪,০৩৭ |

(খ) সেস আদায়ের ব্যাপারে কোনও নির্দিষ্ট লক্ষ্যমাত্রা নির্ধারণ করা হয় না।

(গ) প্রশ্ন ওঠে না। তবে আসানসোলের অপর সমার্হতাকে উপযুক্ত নির্দেশ দেওয়া হয়েছে, যাতে সেস অনাদায় না থাকে এবং প্রশাসনিক তৎপরতা দ্বারা ক্রমান্বয়ে আদায়ের পরিমাণ বৃদ্ধি পায়।

**পশ্চিমবঙ্গের স্কুলবোর্ডের আর্থিক হিসাব নিকাশ তদন্তের জন্য লাহিড়ী কমিটি**

৫০১। (অনুমোদিত প্রশ্ন নং ২৩৩৮।) **শ্রী কমলাকান্ত মাহাতো ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) ইহা কি সত্য যে, ১৯৭৬-৭৭ সাল পর্যন্ত পশ্চিমবঙ্গের স্কুলবোর্ডগুলির আর্থিক হিসাব নিকাশ তদন্ত করার জন্য রাজ্য সরকার এক-সদস্য বিশিষ্ট লাহিড়ী কমিশন নিয়োগ করেছিলেন; এবং

(খ) সত্য হলে, উক্ত কমিশন তার তদন্ত রিপোর্ট সরকারের কাছে দাখিল করেছেন কি না?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, তবে কমিশন নয়, কমিটি।

(খ) আংশিক দাখিল করেছেন।

**রেয়াপাড়া ও গোপালপুর বিদ্যুৎ সাব-স্টেশন**

৫০২। (অনুমোদিত প্রশ্ন নং ২৩৫৯।) **শ্রী বঙ্কিমবিহারী মাইতি ঃ** বিদ্যুৎ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) মেদিনীপুর পূর্ব জেলার মধ্যে রেয়াপাড়া ও গোপালপুর বিদ্যুৎ সাব-স্টেশন দুইটি কোনও সালে অনুমোদন লাভ করিয়াছে;

(খ) অনুমোদনের পর ওখানে কাজ আরম্ভ হইতে বিলম্বের কারণ কি; এবং

(গ) ঐ দুইটি প্রকল্পে আর্থিক বরাদ্দের পরিমাণ কত?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) রেয়াপাড়া বিদ্যুৎ সাব-স্টেশন ১৪-৫-১৯৮৪-তে এবং গোপালপুর সাব-স্টেশনটি ১-৯-১৯৮৩ তারিখে অনুমোদন লাভ করিয়াছে।

(খ) (১) **রেয়াপাড়া বিদ্যুৎ সাব-স্টেশন :** প্রয়োজনীয় জমি অধিগ্রহণে বিলম্ব হওয়ার দরুন এখনও কাজ শুরু করা যায় নি।

(২) **গোপালপুর বিদ্যুৎ সাব-স্টেশন :** গোপালপুর বিদ্যুৎ সাব-স্টেশন নির্মাণের জন্য জমি ১৮-৩-১৯৮৬ তারিখে নেওয়া হয়েছে। এখন কাজ শুরু হবে।

(গ) রেয়াপাড়া সাব-স্টেশনের জন্য আর্থিক বরাদ্দের পরিমাণ ৫৬.১৭৬ লক্ষ টাকা এবং গোপালপুর সাব-স্টেশনের জন্য বরাদ্দ ৫৪.৯২ লক্ষ টাকা।

**প্রাথমিক স্কুলের ছাত্রছাত্রীদের বিনামূল্যে পুস্তক ও পোশাক সরবরাহ বাবদ ব্যয়**

৫০৩। (অনুমোদিত প্রশ্ন নং ২৪৪৩।) **শ্রী মাধবেন্দু মোহন্ত : শিক্ষা (প্রাথমিক)** বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, ১৯৮৫-৮৬ সনে রাজ্যের প্রাথমিক স্কুলের ছাত্রছাত্রীদের বিনামূল্যে পুস্তক সরবরাহ এবং পোশাক-পরিচ্ছদের জন্য সরকারের কত টাকা ব্যয় হয়েছে?

**শিক্ষা (প্রাথমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

১৯৮৫-৮৬ সনে রাজ্যের প্রাথমিক স্কুলের ছাত্রছাত্রীদের বিনামূল্যে পুস্তক সরবরাহের জন্য ৫,১২,৪৮,২৭১ টাকা এবং পোশাক-পরিচ্ছদের জন্য ১,২৭,৬৩,৮৭৯ টাকা খরচ হয়েছে।

**রাজ্যে দুগ্ধের ঘাটতি পূরণে কেন্দ্রীয় সাহায্য**

৫০৪। (অনুমোদিত প্রশ্ন নং ২৪৫১।) **শ্রী ফজলে আজিম মোল্লা** এবং **শ্রী কাশীনাথ মিশ্র : পশুপালন ও পশুচিকিৎসা** বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) ১৯৮৫-৮৬ সালে পশ্চিমবঙ্গে দুগ্ধের ঘাটতি মেটাবার জন্য কেন্দ্রীয় সরকার কোনও আর্থিক সাহায্য দিয়েছেন কি না;

(খ) দিয়ে থাকলে, তার পরিমাণ কত;

(গ) বর্তমানে রাজ্যে দুগ্ধ ঘাটতির পরিমাণ কত;

(ঘ) এই রাজ্যের দুগ্ধ প্রকল্পগুলির উন্নতি ও আধুনিকীকরণের জন্য কোনও পরিকল্পনা গ্রহণ করা হয়েছে কি না; এবং

(ঙ) ১৯৮৫-৮৬ ও ১৯৮৬-৮৭ সালে এর জন্য বরাদ্দকৃত অর্থের পরিমাণ কত?

**পশুপালন ও পশুচিকিৎসা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) এ বিষয়ে সঠিক কোনও পরিসংখ্যান রাজ্য সরকারের কাছে নেই।

(ঘ) হ্যাঁ।

(ঙ) এর জন্য ১৯৮৫-৮৬ সালের বরাদ্দকৃত অর্থের পরিমাণ ছিল ১ কোটি ২০ লক্ষ টাকা এবং ১৯৮৬-৮৭ সালে বরাদ্দকৃত অর্থের পরিমাণ ১ কোটি ৩২ লক্ষ টাকা।

## মেদিনীপুর জেলার শালবনী ফডার ফার্মে জলসরবরাহ

**৫০৫**। (অনুমোদিত প্রশ্ন নং ২৪৯১।) **শ্রী সুন্দর হাজরা ঃ** পশুপালন ও পশুচিকিৎসা বিভাগের মন্ত্রী মহশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) ইহা কি সত্য যে, মেদিনীপুর জেলার শালবনী ব্লকে ফডার ফার্মে তমাল নদী থেকে জল তুলে পাইপ লাইন দিয়ে ঐ ফার্মে জলসরবরাহ করার পরিকল্পনা আছে; এবং

(খ) সত্য হলে, কবে নাগাদ ওটি কার্যকর হবে বলে আশা করা যায়?

**পশুপালন ও পশুচিকিৎসা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, একদা এই পরিকল্পনা সম্বন্ধে কিছু চিন্তা-ভাবনা করা হয়েছিল। কিন্তু নিম্নলিখিত কারণে এই পরিকল্পনাটি পরিত্যক্ত হয়েছে ঃ—

(১) এই পরিকল্পনা গৃহীত হলে তমাল নদীর পার্শ্ববর্তী কৃষিজমি ও গ্রামাঞ্চলে জলের অভাব হবে।

(২) এই পরিকল্পনা অত্যন্ত ব্যয়বহুল এবং তুলনামূলকভাবে সুফল লাভের আশা কম।

(৩) বাঁধের উজানে কৃষিজমিতে সেচের জল দেওয়া হলে, শেষ পর্যন্ত এই ব্যয়বহুল পরিকল্পনা কার্যকর নাও হতে পারে।

(৪) এই পরিকল্পনা কার্যকর হলে, ভাটিতে জলের অভাব হবে।

(খ) যেহেতু পরিকল্পনাটি পরিত্যক্ত হয়েছে সেহেতু এ প্রশ্ন ওঠে না।

## বাঁকুড়া জেলার শুশুনিয়ায় যুব আবাস নির্মাণ

**৫০৬**। (অনুমোদিত প্রশ্ন নং ২৫০৭।) **শ্রী সুভাষ গোস্বামী ঃ** ক্রীড়া ও যুবকল্যাণ (যুবকল্যাণ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, বাঁকুড়া জেলার শুশুনিয়ায় যুব আবাস নির্মাণের কাজ বর্তমানে কোনও পর্যায়ে আছে?

**ক্রীড়া ও যুবকল্যাণ (যুবকল্যাণ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

জেলা পরিষদের মাধ্যমে স্বল্প ব্যয়ে নির্মাণ করার চেষ্টা করা হচ্ছে।

### রায়গঞ্জ ইন্ডাস্ট্রিয়াল ট্রেনিং ইনস্টিটিউট

৫০৭। (অনুমোদিত প্রশ্ন নং ২৫১৪।) **শ্রী দীপেন্দ্র বর্মন :** শ্রম বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) রায়গঞ্জে অবস্থিত "ইন্ডাস্ট্রিয়াল ট্রেনিং ইনস্টিটিউট" কোনও সালে স্থাপিত হয়;

(খ) বর্তমানে উহাতে কোনও কোনও বিষয়ে প্রশিক্ষণ দেওয়া হয় এবং ভবিষ্যতে নূতন কোনও কোনও বিষয়ে প্রশিক্ষণ দেওয়ার পরিকল্পনা আছে;

(গ) বর্তমানে উক্ত সংস্থায় প্রশিক্ষণদাতার সংখ্যা কোনও কোনও বিষয়ে কতজন; এবং

(ঘ) উক্ত ইনস্টিটিউটের অনুমোদনের মেয়াদ কতদিনের এবং ভবিষ্যতে অনুমোদন মেয়াদ বাড়ানোর কি ব্যবস্থা সরকার গ্রহণ করিয়াছেন?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) ১৯৭৩ সালে।

(খ) ও (গ) এ বিষয়ে একটি স্বতন্ত্র বিবরণী লাইব্রেরি টেবিলে রক্ষিত হল।

(ঘ) ন্যাশনাল কাউন্সিলের সাময়িক স্বীকৃতি ১৯৮৫ সালের জুলাই মাস পর্যন্ত বলবৎ ছিল। স্থায়ী স্বীকৃতির জন্য ব্যবস্থা গ্রহণ করা হয়েছে। এই উদ্দেশ্যে নীতি নির্ধারক কমিটি যাতে ৫ই ও ৬ই মে ঐ শিক্ষা প্রতিষ্ঠানটি পরিদর্শন করেন তার ব্যবস্থা হয়েছে।

**Statement referred to in reply to clauses "kha" of unstarred question No. 507**

**(Admitted Question No. 2514.)**

There is approval for imparting training in the following vocational trades in the I.T.I. at Raiganj :—

(1) Draughtsman (Mechanical)

(2) Surveyor

(3) Electrician

(4) Fitter

(5) Wireman

(6) Motor Mechanic

(7) Welder

(8) Carpenter

(9) Cutting and Tailoring

(10) Draughtsman (Civil)

(11) Blacksmith

Trainees have not been admitted in the Draughtsman (Civil) and Blacksmith trades as there is no Instructor in either of these two vocational trades.

There is no proposal at present to add to the approved list of vocational trades.

2. The vocational trade-wise number of Instructors is as follows :

| | Name of the vocational trade | No. of Instructor. |
|---|---|---|
| (1) | Draughtsman (Mechanical) ... ... ... | 1 |
| (2) | Electrican ... ... ... | 1 |
| (3) | Fitter ... ... ... | 1 |
| (4) | Wireman ... ... ... | 1 |
| (5) | Surveyor ... ... ... | 1 |
| (6) | Motor Mechanic ... ... ... | 1 |
| (7) | Welder ... ... ... | 1 |
| (8) | Carpenter ... ... ... | 1 |
| (9) | Cutting and Tailoring ... ... ... | 1 |

There are also Instructors in the each of the following three subjects which are allied to the vocational trades specified earlier but do not constitute by itself the vocational trade for training :—

| | | |
|---|---|---|
| (1) | Motor Driving ... ... ... | 1 |
| (2) | Workshop calculation and Science ... ... ... | 1 |
| (3) | Engineering Drawing ... ... ... | 1 |

### হাওড়ার রামেশ্বর মালিয়া পশুচিকিৎসালয়

**৫০৮।** (অনুমোদিত প্রশ্ন নং ২৫১৭।) **শ্রী অশোক ঘোষ ঃ** পশুপালন ও পশুচিকিৎসা বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) ১৯৮০ সালের জানুয়ারি মাস থেকে ১৯৮৫ সালের ডিসেম্বর মাস অবধি হাওড়ার রামেশ্বর মালিয়া পশুচিকিৎসালয়ে মোট কত সংখ্যক পশুর চিকিৎসা হয়েছে, এবং

(খ) ঐ চিকিৎসালয়টি সংস্কারের কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা?

**পশুপালন ও পশুচিকিৎসা বিভাগের ভাবপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৯,০৭৫টি।

(খ) না।

### হাওড়া কর্মবিনিয়োগ কেন্দ্রের মাধ্যমে চাকুরি প্রদান

**৫০৯।** (অনুমোদিত প্রশ্ন নং ২৫৬০।) **শ্রী অশোক ঘোষ ঃ** শ্রম বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৭৭ সালে জুলাই থেকে ১৯৮৫ সালের ৩১শে ডিসেম্বর পর্যন্ত হাওড়া কর্মবিনিয়োগ কেন্দ্রের মাধ্যমে মোট কতজন বেকারকে চাকুরি দেওয়া হয়েছে,

(খ) এর মধ্যে পুরুষ ও মহিলার সংখ্যা কত, এবং

(গ) সরকারি পর্যায়ে ও বে-সরকারি পর্যায়ে তার সংখ্যা কত?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ২,৯৬৫ জন (প্রভিশনাল)।

(খ) পুরুষ — ২,৭৩১ জন, মহিলা — ২৩৪ জন (প্রভিশনাল)।

(গ) সরকারি সংস্থায় — ২,৮২০ জন, বে-সরকারি সংস্থায় — ১৪৫ জন (প্রভিশনাল)।

[1-00 – 1-10 P.M.]

## ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** To-day I have received one notice of adjounment notion from Shri Sk. Imajuddin on the subject of out–break of enteric lisease in the State.

The concerned Minister will make a statement on this subject to-lay in reply to a Calling Attention notice.

This notice, therefore, is out of order.

### Statement on Calling Attention

**Mr. Speaker :** Now I call upon the Minister of State-in-charge of Health and Family Welfare Department to make a statement on the ubject of out break of enteric disease and jaundice in South 24-Parganas ncluding Sundarban and in greater Calcutta.

(Attention called by Shri Kashinath Mishra on the 6th May, 1986)

**শ্রী রামনারায়ণ গোস্বামী ঃ**

গ্রীষ্মের শুরুতে আন্ত্রিক জাতীয় রোগের প্রাদুর্ভাব প্রায় প্রত্যেক বছরই আশঙ্কা করা য়। অন্যান্য বৎসরের ন্যায় এবারও গ্রীষ্মাধিক্য লক্ষিত হওয়ার পূর্বেই মার্চ মাসে প্রত্যেক জলার মুখ্য স্বাস্থ্য আধিকারিককে সর্তক করে আন্ত্রিক, কলেরা প্রভৃতি রোগের প্রতিষেধক য়োজনীয় ব্যবস্থা গ্রহণ করতে নির্দেশ দেওয়া হয়েছিল। স্থানীয় পঞ্চায়েতের সাহায্য নিয়ে নসাধারণের মধ্যে যথোপযুক্ত চেতনা সৃষ্টি ও গণ উদ্যোগ নিশ্চিত করতে বলা হয়। জেলা াসক ও জেলা সভাধিপতিদের অনুরোধ করা হয়, তারা যেন বিশেষ করে পানীয় জলের রবরাহ সম্বন্ধে যথোপযুক্ত ব্যবস্থা নেন। পানীয় জলের কেন্দ্রগুলি যথা ঃ— নলকূপ, াতকূপ, পুকুর এবং ট্যাঙ্ক ও অন্যান্য জলাধার বীজানুমুক্ত রাখার জন্য প্রতিষেধক ব্যবস্থা হণে সহায়তা করেন এবং যথাযথ পরামর্শ দেন।

নিবারণমূলক ব্যবস্থা নেওয়া সত্ত্বেও আমরা খবর পেয়েছি, দক্ষিণ-২৪ পরগনার বাসন্তী ানার তিনটি গ্রাম পঞ্চায়েতে জানুয়ারি মাস থেকে গত ৫ই মে পর্যন্ত ৯০ জন আন্ত্রিক াগে আক্রান্ত হয়েছেন তন্মধ্যে ২০ জনের মৃত্যু হয় — এর মধ্যে ৫টি শিশু হাম জ্বরে ভাগার পর আন্ত্রিক রোগে আক্রান্ত হয় ও মারা যায়। এ ছাড়া দক্ষিণ-২৪ পরগনার আর কানও অঞ্চলে আন্ত্রিক বা জন্ডিস রোগের প্রাদুর্ভাব হয়েছে এরকম কোনও খবর পাওয়া যায় া। ডাক্তারের নেতৃত্বাধীনে দুটি দল প্রায় একমাস যাবৎ বাসন্তী থানার আক্রান্ত এলাকায়

কাজ করে চলেছেন। আক্রান্ত ব্যক্তিদের চিকিৎসা ছাড়াও তাঁরা ও. আর. এস., হ্যালোজেন ট্যাবলেট প্রভৃতি বিতরণ এবং অন্যান্য প্রতিষেধক ব্যবস্থা গ্রহণ করেছেন।

এ ছাড়া এ বছর হুগলি জেলায় এ পর্যন্ত ১১৮ জন আন্ত্রিক রোগে আক্রান্ত হন, মৃত্যু হয় ৪ জনের। বীরভূম জেলায় আক্রান্তের সংখ্যা ৬৯ এবং মারা যান ৩ জন। বাঁকুড়া জেলা থেকে ৬৬ জন আক্রান্ত এবং ৬ জনের মৃত্যুর খবর পাওয়া যায়। পশ্চিমবঙ্গে অন্য কোনও জেলা থেকে আন্ত্রিক/জন্ডিস রোগ দেখা গেছে, এরকম কোনও খবর পাওয়া যায় নি।

রোগের ভয়াবহতা ১৯৮৫ বা ১৯৮৪ সালের চাইতে যদিও অনেক কম, তবু স্বাস্থ্যবিভাগ-এ ব্যাপারে প্রথম থেকেই উদ্যোগী হয়েছেন। যাতে রোগ ছড়াবার আগেই প্রতিষেধক ব্যবস্থা নেওয়া হয় এবং জনগণের মধ্যে স্বাস্থ্যচেতনা সৃষ্টি হয়। এ ছাড়া পানীয় জলের অভাবে যাতে রোগ ব্যাপক ভাবে ছড়াতে না পারে, সেজন্য সংশ্লিষ্ট বিভাগকে পানীয় জলের যথোচিত ব্যবস্থা গ্রহণে অনুরোধ করা হয়েছে।

কলকাতা ও তৎপার্শ্ববর্তী এলাকায় সম্প্রতি জন্ডিস রোগের প্রাদুর্ভাব দেখা দেয়। গত জানুয়ারি থেকে এপ্রিল মাস পর্যন্ত কলকাতা কর্পোরেশন এলাকায় প্রায় একশ জন জন্ডিস ও প্রায় দু'শ জন আন্ত্রিক রোগে আক্রান্ত হন, মৃতের সংখ্যা যথাক্রমে ছ'জন ও পাঁচজন। কলকাতা শহরে জল সরবরাহ সম্পর্কে যথেষ্ট সতর্কতা অবলম্বন করা হয়েছে। কর্পোরেশন কর্তৃক ২৩ জন জন্ডিস রোগাক্রান্ত ব্যক্তির রক্তের নমুনা পরীক্ষার জন্য পাঠানো হয়েছে। জন্ডিস রোগের লক্ষণ ও প্রতিকার সম্বন্ধে বিশেষজ্ঞদের পরামর্শ গ্রহণ করা হচ্ছে।

জলে পরিমিত ক্লোরিণ সংযোগে পানীয় জলের মান যথোপযুক্ত ও রোগ নিবারণমূলক রাখার ব্যবস্থা করা হয়েছে। নাগরিকগণকে সতর্ক থাকার এবং প্রতিষেধক ব্যবস্থা গ্রহণে সচেতন করার উদ্দেশ্যে কর্পোরেশন প্রচার চালিয়ে যাচ্ছেন। স্কুল অব ট্রপিক্যাল মেডিসিন জন্ডিস রোগের প্রকারভেদ, উদ্ভব ও নিবারণ সম্বন্ধে রিসার্চ কার্যে ব্যাপৃত আছেন। আন্ত্রিক ও জন্ডিস রোগ কয়েক বছর থেকে ভারতবর্ষের বিভিন্ন রাজ্যে ব্যাপকভাবে দেখা যায় এবং বহুল মৃত্যুর কারণ হওয়ায় আমরা কেন্দ্রীয় সরকারকে একটি সর্বভারতীয় স্তরে প্রোগ্রাম নিতে অনুরোধ করেছি। কেন্দ্রীয় সরকারের কাছ থেকে আমরা সক্রিয় উদ্যোগ আশা করছি।

আন্ত্রিক ও জন্ডিস রোগের প্রাদুর্ভাব যদিও ভয়াবহ নয়, তবুও সরকারের পক্ষ থেকে নিরাময় ও নিবারণকল্পে স্বাস্থ্য ব্যবস্থা সক্রিয় ও জোরদার করা হয়েছে। সাধারণ মানুষের স্বাস্থ্য চেতনা, রোগ নিবারণের একটি বলিষ্ঠ উপায়। পঞ্চায়েত স্বেচ্ছাসেবী সংস্থা এবং সর্বোপরি দেশের জনগণকে আন্ত্রিক ও জন্ডিস রোগের আক্রমণ সম্বন্ধে নিরন্তর সচেতন থাকতে বারংবার আমরা অনুরোধ জানাচ্ছি। স্বাস্থ্য বিভাগের সংশ্লিষ্ট সকলকর্মী তাঁদের সাহায্যে সব সময়ে নিরলস প্রচেষ্টারত এই আশ্বাস আমি দিচ্ছি।

## Statement Under Rule, 346

**Mr. Speaker :** Shri Benoy Krishna Chowdhury, Minister-in-Charge of Land and Land Reforms Department, will now make a statement under rule 346.

**Shri Benoy Krishna Chowdhury :** Sir,

The President of India has given his assent to the West Bengal Land Reforms (2nd Amendment) Bill, 1981 under Article 201 of the Constitution of India which has been communicated to the State Government by the Ministry of Home Affairs, Govt. of India. The President could either with hold assent to the Bill or send back the Bill to the State Legislature for consideration if he had not assented the Bill in its entirety. After the assent the bill becomes an Act and publication in the official gazette of a Bill assented to by the President is a mandatory procedure of law. Question of with holding the publication of an assented Act does not therefore arise.

The Government of India while communicating the assent of the President to the Bill have proposed for some further amendments in the Act. Such amendments indicate amendment to the Principal Act as amended by the Amending Act of 1981. The amendments proposed are in respect of certain limited matters which are under consideration of the Land Reforms Department for early action. In respect of those matters, of course, no action will be taken till those are finally settled. But other provisions of the amending Act in respect of which the Government of India have no suggestion for amendment are obviously enforceable as soon as assented to by the President and published in the official gazette. The suggestion for amendment of the Government of India does not affect the enforcement of the Act from 7th August, 1969 and the provisions regarding the enquiry of benami matter of transaction since 5th May, 1953. The suggestion of the Government of India for enforcement not earlier than 9.9.80 is only in respect of non-agricultural tenancy which is under active consideration of the Department. This being the real position the publication of the assented Act in the official gazette is in accordance with the statutory procedure.

মাননীয় স্পিকার মহাশয়, আমি দু-একটি জিনিস এখানে ব্যাখ্যা করতে চাই পরিষ্কার ভাবে। কারণ বিভিন্ন সংবাদপত্রে খুব সম্ভবত অজ্ঞতা-বশত প্রসিডিওর সম্বন্ধে না জানার জন্য তাঁরা এমন কতকগুলি কথা বলেছেন সেগুলি ঠিক আইন সম্মত নয়, এমন কি আমার সম্বন্ধেও এই রকম মন্তব্য ক[illegible]ছেন যে আমি ইচ্ছা করে এই হাউসে অসত্য কথা বলেছি।

[1-10 – 1-20 P.M.]

এটা সম্পূর্ণ ভুল। প্রত্যেকেরই একটা ভুল ধারণা বোধ হয় আছে যে, অ্যামেন্ডমেন্ট করবার পর সেই অ্যামেন্ডমেন্টটাই প্রকাশ করতে হবে। দ্যাট ইজ নট কনটেমপ্লেটেড। প্রসিডিওর হচ্ছে, অ্যাসেন্ট যেটা দিয়েছেন সেটা এনটায়ারলি অ্যাসেন্ট দিয়েই বলেছেন যে, এটা করতে হবে। এখানে আমি বলছি, সাজেস্ট অ্যাক্ট যেটা হবে সেটা অ্যামেন্ডমেন্ট হবে একজিস্টিং অ্যাক্টের। অ্যামেন্ডমেন্ট বিলটা হবে অ্যামেন্ডমেন্ট টু দি প্রিন্সিপাল অ্যাক্ট। সেটা হবার পর অ্যাক্ট হল। অর্থাৎ অ্যাক্টের এগেন্সটে আর একটা এখানে আনতে হবে। ওঁরা যেভাবে অ্যাক্টা সাজেস্ট করেছেন সেইভাবে অ্যামেন্ডমেন্ট করে বিধানসভায় আর একটা অ্যামেন্ডিং বিল আনতে হবে। সেটা এখানে আসবে, আলোচনা হবে, গৃহীত হবে। এখানে বিলটা নিশ্চয়ই আসবে। এটা খুব পরিষ্কার ভাবে ব্যাখ্যা করে দিয়েছিলাম, ক্লিয়ারলি সেটা বলেছিলাম। সেকেন্ডলি, যেহেতু, ঐ আইনের অনেকগুলি প্রভিশন আছে সেহেতু সবগুলিই সাধারণ মানুষের প্রয়োজন — এটা বহু লোক বলেছিলেন। যেমন ধরুন, অল্প জমির মালিকের জমিতে বর্গা রেকর্ড হবাব দরুন মেয়ের বিয়েতে বা কোনও আপদ-বিপদে জমি বিক্রি করতে গেলে তাঁদের অসুবিধা হয়। তাছাড়া জমি বিক্রি করতে গেলে অনেক সময় কম দামে দিতে হয়। সেক্ষেত্রে এখানে ব্যবস্থা আছে যে, ল্যান্ড কর্পোরেশন তাঁর কাছ থেকে জমি নিয়ে বাজার দরে তাঁকে অর্থ দেবে এবং বর্গাদারের নামে সেখানে মর্টগেজ থাকবে। বর্গাদার যেটা দিত সেটা এখানে জমি রেখে কর্পোরেশন তাঁকে ক্যাশ দেবে। এরফলে ১৫।২০ বছর পরে তাঁরা জমিটা ফেরত পাবে। এতে তাঁদের অনেক সুবিধা হবে। তেমনি পাট্টাদাররাও এই সুযোগ পাবেন। যে সম্বন্ধে কোনও রকম সাজেশন নেই, যে সম্বন্ধে কোনও রকম কন্ট্রোভার্সী নেই, সেগুলিকে বসিয়ে রাখার কোনও মানে হয় না। এগুলোই এখানে করা হয়েছে। যেগুলো অ্যামেন্ড করতে বলেছেন — সে সম্বন্ধে ক্লিয়াবলি সেদিন বলেছিলাম, আজও বলছি যে সেগুলো অ্যামেন্ড করে তবেই সেটা কার্যকর করব।

এবার হচ্ছে তারিখ। এ-ব্যাপারেও অনেক ভুল ধারণা আছে। একটি কাগজে দেখছিলাম, বোধ হয় সেটা 'ভারতকথা'। 'ভারতকথা'র সেই পন্ডিত ব্যক্তি — তিনি ল্যান্ড সম্বন্ধে নাকি খুব অভিজ্ঞ! এত অভিজ্ঞ যে, তিনি ধারণা করেছেন — বোধ হয় প্রোপোজড বিলের সবটাই ৯.৯.১৯৮০। কিন্তু মোটেই তা নয়। তিনটি ডেট আছে তাতে। এই জায়গাটাই বোঝার। একটি ডেট হচ্ছে সেভেন্থ আগস্ট ১৯৬৯ ফর দি হোল ল। আর একটি জায়গায় দুটি অন্য ব্যবস্থা আছে। একটি হচ্ছে — বেনামি ডিটেকশনের ক্ষেত্রে সেটা ফিফথ মে, ১৯৫৩, যখন অরিজিন্যাল এস্টেট অ্যাককুইজিশন অ্যাক্টটা হয়। এটাই বুঝে নেওয়া দরকার। অন্যটা হচ্ছে — ৯. ৯. ১৯৮০। এটা অনলি ইন রেসপেক্ট অফ দি নন-এগ্রিকালচারাল ল্যান্ড। ল্যান্ডের ডেফিনেশনে এগ্রিকালচারাল ল্যান্ড, নন-এগ্রিকালচারাল ল্যান্ড এখানে ঢোকাতে বলা হয়েছে এবং যেহেতু ঐ সেকেন্ড অ্যামেন্ডমেন্ট বিলটা ইন্ট্রোডিউস হয়েছিল এই হাউসে ৯. ৯. ১৯৮০ তারিখে, সেহেতু সব ক্ষেত্রেই ঐ দিনটা অর্থাৎ ফিফথ মে তারিখটা সেখানে ইন্ট্রোডিউস হয়েছিল। আর সেভেন্থ আগস্ট, ১৯৬৯ তারিখের সিগনিফিকেন্সটা হচ্ছে, সেদিন ফ্যামিলি কনসেপটটা ইন্ট্রোডিউস হয়েছে। সেইজন্য এটা বলছি যে, এটা যখন ইন্ট্রোডিউস হয়েছে, তখন এর রেট্রোস্পেকটিভ এফেক্ট হয়েছে ৯. ৯. ১৯৮০। নট আরলিয়ার দ্যান ৯.

৯. ১৯৮০। এটা অনলি ইন রেসপেক্ট অফ দ্যাট, তার আগে নয়। যাঁরা লেখেন, তাঁরা দয়া করে আমার কাছে একটু জেনে নিন! তাহলে বৃদ্ধ বয়সে, আমার এই ৭৬ বছর বয়সে আমাকে আর মিথ্যাবাদী সাজাতে হয় না। তখনও বলেছিলাম, অন্ততপক্ষে একটা নীতি আমরা মেনে চলবার চেষ্টা করি। আমি পুরানো লোক, সেইজন্য পুরানো ভ্যাল্যুজ এখনও মানি। আমি মনে করি না যে, কৌশল করলে খুব বেশি কিছু হয়। অতি কৌশলী হলে অনেক সময় নিজের জালে নিজেকে জড়িয়ে পড়তে হয়। মনে পড়ছে, ছেলেবেলায় পড়েছিলাম — অনেস্টি ইজ দি বেস্ট পলিসি। সেই সময় আমি আমার টিচারকে বলেছিলাম — 'অনেস্টি ইজ দি বেস্ট পলিসি' এটা ঠিক কথা নয়, বরং বলা উচিত — অনেস্টি ইজ দি বেস্ট প্রিন্সিপল। পলিসির ভেতরেও একটা অন্য জিনিস তো থাকবে! প্রিন্সিপলের ভেতর একটা অন্য জিনিস থাকে সেটা হল অনেস্টি এবং সেটা বেসিক কমপোনেন্ট অফ হিউম্যান ক্যারেকটার। ইট ক্যান নট বি এ পলিসি। সেই জন্য মোটামুটি আমি এই কথা বলছি, আপনারা বিভ্রান্ত হয়েছেন সমস্ত কিছু না জানার জন্য। আমার কাছে সকলেরই অবারিত দ্বার, আমার কাছে এসে সকলেই জেনে যেতে পারেন। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পিকার ঃ** ডাঃ জয়নাল আবেদিন, উনি যা বললেন সেটা আপনি বুঝতে পেরেছেন তো?

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** যতটা বোঝা সম্ভব সেটা বুঝতে পেরেছি।

**মিঃ স্পিকার ঃ** এই ব্যাপারে আমার একটা গল্পের কথা মনে পড়ে গেল। একটা বিখ্যাত মৌলবী সাহেব ছিল, মুসলিমদের মিলাদ হয় সেই মিলাদে মৌলবী সাহেব যান। একটা কারখানার শ্রমিকরা ঠিক করল যে মৌলবীকে আনতে হবে মিলাদ পড়াবার জন্য। তারা সেই মৌলবী সাহেবকে ডাকল, টাকা খরচ করে গাড়ি ভাড়া দিয়ে সেই মৌলবী সাহেবকে তারা আনল। মৌলবী সাহেব ২ মিনিট বলার পর তাদের বলল আমি যা বলেছি আপনারা তা বুঝতে পেরেছেন? তার উত্তরে তারা বলল যে হ্যাঁ বুঝতে পেরেছি। তখন উনি বললেন আপনারা যখন বুঝতে পেরেছেন তখন আমি চলে যাই। এই বলে মৌলবী সাহেব চলে গেল। তারপর তারা বলল যে এত টাকা পয়সা খরচ করা হল মৌলবী সাহেব দু মিনিট থেকে চলে গেল? তখন তারা ঠিক করল আগামী বছর আবার আনা হবে ওই মৌলবী সাহেবকে। পরের বছর তারা কি বলবে সেটা ঠিক করে রাখল। পরের বছর মৌলবী সাহেব ২ মিনিট বলার পর বলল আমি যা বলছি আপনারা সব বুঝতে পেরেছেন? তার উত্তরে তাদের মধ্যে অর্ধেক বলল হ্যাঁ বুঝেছি এবং অর্ধেক বলল না বুঝতে পারি নি। তাতে মৌলবী সাহেব বলল, যে অর্ধেক বুঝতে পেরেছেন, তারা, যারা বুঝতে পারে নি তাঁদের বুঝিয়ে দেবেন, আমার আর থাকার দরকারটা কি আছে? তারপর তৃতীয় বছর তারা সেই মৌলবীকে আবার আনল এবং নিয়মিত ভাবে মৌলবী ২ মিনিট বাদে আবার জিজ্ঞাসা করল আমি যা বলেছি সেটা আপনারা বুঝতে পেরেছেন? তার উত্তরে তারা সকলে বলল আমরা কেউ বুঝতে পারি নি। তখন মৌলবী সাহেব ওদের বলল এত বলার পর যখন বুঝতে পারলেন না তখন জীবনে আর বুঝতে পারবেন না। আমার থাকার আর দরকার

নেই, আমি চলে যাই। এই বলে সেই মৌলবী চলে গেল। সুতরাং জয়নাল আবেদিন সাহেব, আপনি তো বুঝেছেন, বাকিদের আপনি বুঝিয়ে দেবেন।

এখন জিরো আওয়ার, আমি ওপেন কোনও লিস্ট পাই নি। যাঁরা বলতে চাইবেন তাঁরা হাত তুলবেন আমি তাঁদের ডাকব। ডাঃ জয়নাল আবেদিন বলুন।

## Zero Hour Mention

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়কে ধন্যবাদ জানাচ্ছি এই ব্যবস্থা করার জন্য। মাননীয় মুখ্যমন্ত্রী হাউসে নেই, আজকে হাউসের শেষ দিন। কিন্তু তবুও সিনিয়ার মিনিস্টাররা আছেন আমি আজকে একটা জিনিস আপনাদের নজরে আনতে চাই। যে কারণেই হোক from various events in different parts of the country আমি এটা বুঝতে পারছি একটা by certain organised institution or by motivated ফাইন্ডিং-এর চেষ্টা হচ্ছে আপনি যাদের under current tension between different communities. কথা বলেন তারা। এই ব্যাপারে আমরা যদি সতর্ক না থাকি তা হলে খুবই অসুবিধা হবে। মাননীয় মন্ত্রী মহাশয় বিনয় বাবু বলেছেন এর পরে একসঙ্গে বসবার জন্য। এই ব্যাপারে আমি এই গভর্নমেন্টের কাছে অনুরোধ রাখব — কোনও মন্দির, বাবরী মসজিদ এবং মুসলিম বিলের ব্যাপারে পশ্চিমবাংলায় ছাপ পড়ার ব্যাপার নয়। তথাপি কিছু মানুষ এখানে এসেছে যাদের আমরা চিনি না, তারা কিন্তু ওয়েল অরগানাইজড, যার কথা কোনও দিন বলা হয় নি সেই ধরনের শ্লোগান আমরা শুনতে পাই। যে জাতীয় পতাকা কোনও দিন দেখতে পাই নি সেই ধরনের পতাকা আমরা দেখতে পাচ্ছি। এই ব্যাপারে যদি খোঁজ করেন তাহলে দেখবেন ইনটিরিয়র এবং ব্লাকস্মিত কমিউনিটি How much they are preparing traditional and ancient weapons এটা একটা মারাত্মক আকার নিয়েছে। গভর্নমেন্ট অ্যান্ড ইনটেলিজেন্স ব্রাঞ্চ এবং seeking co-operations of all leading intenectuals and other leadings groups এটাকে আমাদের পশ্চিমবাংলা থেকে মুক্ত করতে হবে। আমি আপনার মাধ্যমে অনুরোধ করতে চাই চিফ মিনিস্টার Cabinet Minister and the whole society of the West Bengal কারণ যে কোনও সময় যে কোনও কনফ্লাগরেশান হতে পারে। এই সময় বিশেষ করে এখন সামান্য কিছু বৃষ্টি পড়েছে, চাষের জন্য জমি নিয়ে হয়ত কিছু হতে পারে কিন্তু টার্ন নেবে মেজর ইস্যুতে। সেই জন্য আমি আপনার মাধ্যমে সকলকে এবং আপনাকেও বলতে চাই কারণ আপনি উৎসাহী মানুষ যে এই জিনিস যেন পশ্চিমবাংলায় না আসে।

**মিঃ স্পিকার ঃ** এটা সবাইকে দেখতে হবে।

[1-20 – 1-30 P.M.]

**শ্রীমতী অপরাজিতা গোপ্পী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আজকে আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে একটি বিষয়ে অনুরোধ জানাতে চাই। আমাদের হাউসের আজকে

শেষ দিন। এই বছরে কবিগুরু রবীন্দ্রনাথ ঠাকুরের ১২৫তম জন্ম বার্ষিকী অনুষ্ঠিত হতে চলেছে। আজকে আমি আপনার মাধ্যমে এখানে বলতে চাই যে বামফ্রন্ট সরকার প্রতিশ্রুতি দিয়েছিলেন যে তাঁদের সমস্ত কাজকর্ম বাংলা ভাষায় চালু করবেন। আজ আমি অত্যন্ত দুঃখিত যে, বামফ্রন্ট সরকার তাঁদের সেই প্রতিশ্রুতি রাখতে পারেন নি। তবে এই সঙ্গে সঙ্গে আমি অভিনন্দন জানাই মাননীয় বিচার বিভাগের মন্ত্রী সৈয়দ মনসুর হবিবুল্লাহ সাহেবকে। তিনি তাঁর দপ্তরকে আগামী ২৫শে বৈশাখ থেকে সমস্ত কাজকর্ম বাংলা ভাষায় যাতে চালু হয়, সেই মর্মে আদেশ দিয়েছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজ থেকে ১৫০ বছর আগে ২৩শে জানুয়ারি ইংরেজ শাসকবর্গ ফারসী ভাষাকে বদল করে বাংলা ভাষা চালু করেছিলেন। আজকে আমি অত্যন্ত দুঃখিত ও লজ্জিত যেখানে সারা বিশ্বে বাংলা ভাষাকে মর্যাদার আসনে এ দেশের একজন মানুষ বহন করে নিয়ে গিয়েছিলেন, সেখানে আমাদেরই এই রাজ্যে সরকারি দপ্তরের কোনও কাজকর্ম বাংলা ভাষায় হচ্ছে না। আমরা আজ সরকারের বিভিন্ন দপ্তরে দেখতে পাচ্ছি বাংলা ভাষায় চালু হচ্ছে না এবং বিশেষ করে এটা ঘটছে তাঁরই জন্মভূমিতেই। এটা আজ সারা বিশ্বের মানুষের কাছে অত্যন্ত লজ্জার। সেজন্য আমি আপনার মাধ্যমে একথা বলব যে, যাঁরা তাঁর জন্মবার্ষিকী পালন করবার উদ্যোগ নিয়েছেন — সারা পৃথিবীতে যেখানে কবিগুরু রবীন্দ্রনাথের ১২৫তম জন্মবার্ষিকী পালনের উদ্যোগ চলছে, তাঁর জন্মভূমিতেই আজ বাংলা ভাষার মর্যাদা রক্ষিত হচ্ছে না। এরই সঙ্গে সঙ্গে আমরা রাস্তাঘাটে দেখতে পাচ্ছি — যেখানে ট্রাফিকের লালবাতিগুলো আছে, সেখানে আগে দেখতে পেতাম ইংরাজিতে স্টপ এবং স্টার্ট লেখা থাকত — সেখানে বাংলার বদলে (ইংরাজিকে সরিয়ে দিয়ে) হিন্দীতে লেখা হচ্ছে — 'ঠোরিয়ে', 'চলিয়ে'। শুধু তাই নয়, সমস্ত পোস্ট অফিসে এবং এখানে কেন্দ্রীয় সরকারের যে সমস্ত অফিস আছে, সেখানে — সংবিধানে যদিও আঞ্চলিক ভাষাকে মর্যাদা দানের কথা বলা আছে — হিন্দী ভাষার ব্যবহার হচ্ছে। ইংরাজির প্রচলন কিছু থাকলেও হিন্দীতে কাজকর্ম চালাবার জন্য কেন্দ্রীয় সরকার তাঁর সমস্ত দপ্তরকে এক সার্কুলার জারি করেছেন। কেন্দ্রীয় সরকারের সমস্ত দপ্তরে কেন বাংলা ভাষার অপসারণ ঘটানো হল এবং তার পরিবর্তে হিন্দী এবং ইংরাজিকে চালু করা হল তা বোধগম্য হচ্ছে না। এটা অত্যন্ত দুঃখ ও লজ্জার কথা যে দেশের প্রতিটি অঞ্চলে কেন্দ্রীয় সরকার হিন্দী ভাষাকে চাপিয়ে দিতে চাইছেন। হিন্দী আমাদের রাষ্ট্রভাষা, এই ভাষার প্রতি আমার শ্রদ্ধা আছে, কিন্তু আমার কথা হচ্ছে এই যে, কবিগুরুর ১২৫তম জন্মবার্ষিকীর মূহূর্তে আজ আমাকে বিধান সভায় দাঁড়িয়ে বাংলা ভাষায় সরকারি কাজকর্ম চালু করার কথা বলতে হচ্ছে। এটা আজ সারা বিশ্বের কাছে লজ্জা, দুঃখ ও অবমাননার কথা। সেজন্য আমি আপনার মাধ্যমে একথা বলতে চাই যে, হবিবুল্লাহ সাহেব যদি তাঁর দপ্তরে সমস্ত কাজকর্ম বাংলা ভাষাতে চালু করতে পারেন, তাহলে অন্যান্য দপ্তরের মন্ত্রী মহাশয়রা তাঁদের দপ্তরের কাজকর্ম বাংলা ভাযাতে চালাতে আগ্রহ দেখাতে পারছেন না কেন? সেজন্য তাঁদের সকলের কাছে আমার বিনীত নিবেদন যে, বাংলা ভাষার জনক কবিগুরু রবীন্দ্রনাথ ঠাকুরের শুভ ১২৫তম জন্মবার্ষিকী'র পুন্য লগ্নে তাঁর প্রতি শ্রদ্ধা জানাতে তাঁরা যেন তাঁদের বিভাগীয় সমস্ত কাজকর্ম বাংলা ভাষার মাধ্যমে চালু করেন। মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে আপনার মাধ্যমে নিবেদন যে, এখানে কেন্দ্রীয় সরকারের যে সমস্ত দপ্তর আছে, সেখানে হিন্দীতে যে সমস্ত কাজকর্ম হচ্ছে তা অবিলম্বে তদন্ত করে বন্ধ করার ব্যবস্থা করেন।

**শ্রী নরুল ইসলাম চৌধুরি ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের কথা মাননীয় স্বরাষ্ট্র তথা বিভাগীয় মন্ত্রী মহোদয়ের দৃষ্টিতে আনতে চাই। গতকাল মুর্শিদাবাদ জেলার অন্তর্গত শক্তিপুর (ব্লক নং ২)-এ পুনরায় আবার সাম্প্রদায়িক দাঙ্গা হয়েছে। ওখানে প্রতি বছরই দুবার, তিনবার করে এই সাম্প্রদায়িক দাঙ্গা ঘটে। ওখানে নূতন একটি ইনভেস্টিগেশন সেন্টার হয়েছে। রেজানগরে পুলিশের একটি ফাঁড়ি আছে। একটি শবদাহকে কেন্দ্র করে ওখানে এই যে সাম্প্রদায়িক দাঙ্গা ঘটেছে, এর ফলে সেখানকার সমস্ত সম্প্রদায়ের মানুষেরা খুব ভীত-সন্ত্রস্ত হয়ে পড়েছেন। ওখানে সাম্প্রদায়িক দাঙ্গা যাতে আর বিস্তার লাভ না করে সেদিকে দৃষ্টি রেখে এবং সংখ্যালঘু সম্প্রদায়ের মধ্যে যে ভীত-সন্ত্রস্ত অবস্থার সৃষ্টি হয়েছে সেদিকে দৃষ্টি রেখে যথাবিহিত ব্যবস্থা গ্রহণের জন্য আমি মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী অনিল মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি স্বরাষ্ট্র মন্ত্রীর কাছে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে আপনার মাধ্যমে দৃষ্টি আকর্ষণ করছি। বাঁকুড়া জেলায় ওঁদা থানায় খুনা শহর অঞ্চলে ১০ হাজার মুসলমান অধ্যুষিত গ্রাম আছে। সেই গ্রামে কয়েকদিন আগে ২রা মে তারিখে পুলিশের একাংশ তান্ডব করে। সেখানে একটা চুরির ঘটনাকে কেন্দ্র করে পুলিশ নিজেদের মধ্যে ওই চুরির জিনিস ভাগ-ভাটওয়ারাকে কেন্দ্র করে লড়াই করেছিল এবং পরে সেখান থেকে পালিয়ে যায়। কিন্তু সবচেয়ে দুঃখের এবং পরিতাপের বিষয় হল যে একটি চুরির ঘটনাকে কেন্দ্র করে পুলিশ সেখানে গ্রামের মধ্যে ঢুকে সমস্ত নিরপরাধীকে বেধড়ক মারধোর করে এবং অত্যাচার করে। এমন কি মেয়েদের পর্যন্ত বাদ দেওয়া হয় নি। পুলিশ এইভাবে একটা ষড়যন্ত্র করছে। খুনা শহরের মানুষকে কেন্দ্র করে নির্বাচনের ৬ মাস আগে এই রকমভাবে মানুষকে অত্যাচার করে দেখাতে চায় যে বামফ্রন্ট সরকারের পুলিশ এইভাবে অত্যাচার করছে, মারছে। ব্রিটিশ পুলিশ যেভাবে অত্যাচার করেছেন, কংগ্রেসের পুলিশ বাহিনী যেভাবে অত্যাচার করেছে সেইভাবে এখানেও প্রমাণ করতে চায় যে বামফ্রন্ট সরকারও সেই একই পথে যাচ্ছে। এই জিনিসটা কংগ্রেসিরাই করাচ্ছেন, পুলিশের মধ্যে এক শ্রেণীকে এইভাবে তাতিয়ে তারা এই কাজ করছেন। এই ব্যাপারে মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। এই ব্যাপারে আপনার দৃঢ় হস্তক্ষেপ প্রার্থনা করছি।

**শ্রী প্রভঞ্জন মন্ডল ঃ** মাননীয় স্পিকার স্যার, আমাদের শিডিউল কাস্টদের একটা ট্রাইবাল ওয়েলফেয়ার ডিপার্টমেন্ট আছে। এই ডিপার্টমেন্ট হোস্টেল গ্রান্টের জন্য টাকা দিয়ে থাকে। যে সমস্ত ছেলেরা হোস্টেলে থেকে পড়ে তাদের জন্য ৭৫ টাকা করে মাসে দেওয়া হয়। মন্ত্রী মহাশয় এই অ্যাসেম্বলিতে বারে বারে ঘোষণা করেছেন যে ওই টাকা যাতে সময়মতো পাওয়া যায় তার ব্যবস্থা করবেন। আমার দাবি হচ্ছে যে, যে সমস্ত স্কুলগুলিতে হোস্টেল আছে, সেখানে যে ট্রাইবাল ছেলেরা পড়ে তারা অত্যন্ত দরিদ্র শ্রেণীর থেকে আসে। তাদের লেখাপড়ার খরচ-খরচার এবং সমস্ত দায়-দায়িত্ব স্কুলের হেড মাস্টারকে, ম্যানেজিং কমিটিকে বহন করতে হয়। অথচ এই টাকা শিডিউল কাস্ট ডিপার্টমেন্ট দিয়ে দিয়েছে বিভিন্ন স্পেশ্যাল অফিসারদের কাছে। ২৪ পরগনা জেলায় এই সমস্ত স্কুলগুলি ১৯৮৫ সালের টাকা এখনও পর্যন্ত পায় নি। তার ওপর তো এ বছরের ৪ মাস চলে গেল, এখনও পর্যন্ত ২৫ পারসেন্ট টাকা পাওয়া গেল না। এইরকম অবস্থা চলতে থাকলে স্কুলের শিক্ষকদের চিন্তা

শেষ দিন। এই বছরে কবিগুরু রবীন্দ্রনাথ ঠাকুরের ১২৫তম জন্ম বার্ষিকী অনুষ্ঠিত হতে চলেছে। আজকে আমি আপনার মাধ্যমে এখানে বলতে চাই যে বামফ্রন্ট সরকার প্রতিশ্রুতি দিয়েছিলেন যে তাঁদের সমস্ত কাজকর্ম বাংলা ভাষায় চালু করবেন। আজ আমি অত্যন্ত দুঃখিত যে, বামফ্রন্ট সরকার তাঁদের সেই প্রতিশ্রুতি রাখতে পারেন নি। তবে এই সঙ্গে সঙ্গে আমি অভিনন্দন জানাই মাননীয় বিচার বিভাগের মন্ত্রী সৈয়দ মনসুর হবিবুল্লাহ সাহেবকে। তিনি তাঁর দপ্তরকে আগামী ২৫শে বৈশাখ থেকে সমস্ত কাজকর্ম বাংলা ভাষায় যাতে চালু হয়, সেই মর্মে আদেশ দিয়েছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজ থেকে ১৫০ বছর আগে ২৩শে জানুয়ারি ইংরেজ শাসকবর্গ ফারসী ভাষাকে বদল করে বাংলা ভাষা চালু করেছিলেন। আজকে আমি অত্যন্ত দুঃখিত ও লজ্জিত যেখানে সারা বিশ্বে বাংলা ভাষাকে মর্যাদার আসনে এ দেশের একজন মানুষ বহন করে নিয়ে গিয়েছিলেন, সেখানে আমাদেরই এই রাজ্যে সরকারি দপ্তরের কোনও কাজকর্ম বাংলা ভাষায় হচ্ছে না। আমরা আজ সরকারের বিভিন্ন দপ্তরে দেখতে পাচ্ছি বাংলা ভাষায় চালু হচ্ছে না এবং বিশেষ করে এটা ঘটছে তাঁরই জন্মভূমিতেই। এটা আজ সারা বিশ্বের মানুষের কাছে অত্যন্ত লজ্জার। সেজন্য আমি আপনার মাধ্যমে একথা বলব যে, যাঁরা তাঁর জন্মবার্ষিকী পালন করবার উদ্যোগ নিয়েছেন — সারা পৃথিবীতে যেখানে কবিগুরু রবীন্দ্রনাথের ১২৫তম জন্মবার্ষিকী পালনের উদ্যোগ চলছে, তাঁর জন্মভূমিতেই আজ বাংলা ভাষার মর্যাদা রক্ষিত হচ্ছে না। এরই সঙ্গে সঙ্গে আমরা রাস্তাঘাটে দেখতে পাচ্ছি — যেখানে ট্রাফিকের লালবাতিগুলো আছে, সেখানে আগে দেখতে পেতাম ইংরাজিতে স্টপ এবং স্টার্ট লেখা থাকত — সেখানে বাংলার বদলে (ইংরাজিকে সরিয়ে দিয়ে) হিন্দীতে লেখা হচ্ছে — 'ঠোরিয়ে', 'চলিয়ে'। শুধু তাই নয়, সমস্ত পোস্ট অফিসে এবং এখানে কেন্দ্রীয় সরকারের যে সমস্ত অফিস আছে, সেখানে — সংবিধানে যদিও আঞ্চলিক ভাষাকে মর্যাদা দানের কথা বলা আছে — হিন্দী ভাষার ব্যবহার হচ্ছে। ইংরাজির প্রচলন কিছু থাকলেও হিন্দীতে কাজকর্ম চালাবার জন্য কেন্দ্রীয় সরকার তাঁর সমস্ত দপ্তরকে এক সার্কুলার জারি করেছেন। কেন্দ্রীয় সরকারের সমস্ত দপ্তরে কেন বাংলা ভাষার অপসারণ ঘটানো হল এবং তার পরিবর্তে হিন্দী এবং ইংরাজিকে চালু করা হল তা বোধগম্য হচ্ছে না। এটা অত্যন্ত দুঃখ ও লজ্জার কথা যে দেশের প্রতিটি অঞ্চলে কেন্দ্রীয় সরকার হিন্দী ভাষাকে চাপিয়ে দিতে চাইছেন। হিন্দী আমাদের রাষ্ট্রভাষা, এই ভাষার প্রতি আমার শ্রদ্ধা আছে, কিন্তু আমার কথা হচ্ছে এই যে, কবিগুরুর ১২৫তম জন্মবার্ষিকীর মূহুর্তে আজ আমাকে বিধান সভায় দাঁড়িয়ে বাংলা ভাষায় সরকারি কাজকর্ম চালু করার কথা বলতে হচ্ছে। এটা আজ সারা বিশ্বের কাছে লজ্জা, দুঃখ ও অবমাননার কথা। সেজন্য আমি আপনার মাধ্যমে একথা বলতে চাই যে, হবিবুল্লাহ সাহেব যদি তাঁর দপ্তরে সমস্ত কাজকর্ম বাংলা ভাষাতে চালু করতে পারেন, তাহলে অন্যান্য দপ্তরের মন্ত্রী মহাশয়রা তাঁদের দপ্তরের কাজকর্ম বাংলা ভাযাতে চালাতে আগ্রহ দেখাতে পারছেন না কেন? সেজন্য তাঁদের সকলের কাছে আমার বিনীত নিবেদন যে, বাংলা ভাষার জনক কবিগুরু রবীন্দ্রনাথ ঠাকুরের শুভ ১২৫তম জন্মবার্ষিকী'র পুন্য লগ্নে তাঁর প্রতি শ্রদ্ধা জানাতে তাঁরা যেন তাঁদের বিভাগীয় সমস্ত কাজকর্ম বাংলা ভাষার মাধ্যমে চালু করেন। মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে আপনার মাধ্যমে নিবেদন যে, এখানে কেন্দ্রীয় সরকারের যে সমস্ত দপ্তর আছে, সেখানে হিন্দীতে যে সমস্ত কাজকর্ম হচ্ছে তা অবিলম্বে তদন্ত করে বন্ধ করার ব্যবস্থা করেন।

আরও ৯ জনকে ইতিমধ্যে কবর দেওয়া হয়েছে। সেখানকার লোকেরা এখন ডাক্তারি চিকিৎসায় বিশ্বাস হারিয়েছেন, তারা মৌলবিদের এবং পুরানো চিকিৎসা ব্যবস্থার সাহায্য নিচ্ছে, গ্রামকে ঘিরে ফেলেছে তারা এইসব করছে। আমি তাই অনুরোধ করব নলকূপ বসানোর যে নির্দেশ ছিল সেইগুলি এখনও বসানো হয় নি, সেইগুলি যাতে দ্রুত বসানো হয় এবং যারা মারা গেছে তাদের খোঁজ খবর নিয়ে উপযুক্ত ব্যবস্থার নির্দেশ দেওয়া হোক এই বলে আমি মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ** আমি উত্তরবঙ্গের মেডিক্যাল কলেজের কথা বলছি, এই কলেজটি ২০ বছর আগে উত্তরবঙ্গে করা হয়েছে। এখানে উত্তরবঙ্গের বিভিন্ন রোগের সর্বাঙ্গীন চিকিৎসার জন্য নির্দেশ ছিল। কিন্তু উত্তরবঙ্গে দার্জিলিং, কোচবিহার, জলপাইগুড়ি এই সমস্ত জায়গায় অনেক পেশেন্টস ছিল, বিশেষ করে নিউরোলজি এবং ক্যান্সার-র কিছু কিছু ডিপার্টমেন্টের ব্যবস্থা আছে কিন্তু এখানে এখন সেই রকম কোনও ডিপার্টমেন্টের ব্যবস্থা নেই। সেখানে ট্রিটমেন্ট হচ্ছে না, তার ফলে অনেকেই কলকাতা নির্ভর হচ্ছে। অথচ এই সমস্ত ট্রিটমেন্টগুলি উত্তরবঙ্গ মেডিক্যাল কলেজে থাকার কথা ছিল। উত্তরবঙ্গের মেডিক্যাল কলেজে নিউরোলজি ও ক্যান্সার-র ঘর হয় নি, কিছুদিন আগে একটা ঘর খোলা হয়, কিন্তু যাতে ঐ সমস্ত রুগীরা কলকাতায় আসতে বাধ্য না হয় তার জন্য পশ্চিমবঙ্গ সরকারের কাছে অনুরোধ রাখছি।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্র মন্ত্রীব দৃষ্টি আকর্ষণ করছি। আপনি বোধ হয় জানেন প্রদেশ কংগ্রেসের পক্ষ থেকে আগামী ২১শে মে রাইটার্স বিল্ডিংস অবরোধের একটা রাজনৈতিক কর্মসূচি ঘোষণা করা হয়েছে। এই ব্যাপারে কয়েকদিন আগে মুখ্যমন্ত্রী একটা কটাক্ষ করেছেন এবং তার ফলে দেখছি গত দুদিন ধরে আমাদের কর্মীদের ব্যাপকভাবে গ্রেপ্তার করা হচ্ছে। এটা শুধু কলকাতাতেই হচ্ছে তা নয়, কলকাতার আশেপাশে যে সমস্ত জায়গা আছে সেখানে পুলিশ গিয়ে আমাদের কর্মীদের বিরুদ্ধে কোনও রকম মামলা না থাকা সত্ত্বেও মিথ্যে মামলা চাপিয়ে দিয়ে ব্যাপকভাবে গ্রেপ্তার করছে। গণতান্ত্রিক দেশে মিছিল, মিটিং ইত্যাদি করার অধিকার, রাজনৈতিক কর্মসূচি নেবার অধিকার সকলেরই আছে এবং প্রতিটি রাজনৈতিক দল সেই সুযোগ পায়। এটা আমাদের দেশের একটা বিরাট ঐতিহ্য। আমি যদি আইন মোতাবেক কাজ না করি তাহলে আমার বিরুদ্ধে ব্যবস্থা অবলম্বন করতে পারে। কিন্তু সেসব কিছু না করা সত্ত্বেও আমাদের কর্মীদের ডিমর্যালাইজ করবার জন্য এবং কর্মসূচি ভঙ্গ করবার জন্য এইভাবে গ্রেপ্তার এবং মিথ্যে মামলা চাপিয়ে দেওয়া হচ্ছে। মুখ্যমন্ত্রী নিজেই দেখছি ঢাল, তরোয়াল নিয়ে অবতীর্ণ হয়েছেন। আমরাও বলে রাখছি ওই দিন হাজার পুলিশ দিলেও একজন মন্ত্রীকেও আমরা রাইটার্সে ঢুকতে দেব না এবং আমাদের প্রতিরোধ আটকাবার ক্ষমতা পুলিশের হবে না। আমি আশা করি প্রশাসনের মাধ্যমে এই ধরনের নৈরাজ্য সৃষ্টি না করে গণতান্ত্রিক পথে আমাদের আন্দোলন করবার সুযোগ দেবেন।

**মিঃ স্পিকার ঃ** মিঃ মুখার্জি, বে-আইনিভাবে আপনাদের লোককে অ্যারেস্ট করা হয়েছে, মিথ্যে মামলা করা হয়েছে বলে আপনি যা বললেন তার একটা তালিকা আমাকে দেবেন,

আমি মুখ্যমন্ত্রীর কাছে সেটা পাঠিয়ে দেব।

**শ্রী বিজয় পাল ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। আ‍সানসোলে হিন্দুস্থান পিলকিংটন গ্লাস ফ্যাক্টরিতে আজ ৬/৭ বছর ধরে ক্লোজার লক আউট ইত্যাদি চলছে। এর ফলে সেখানকার কর্মীদের সাফারিংস-এর শেষ নেই। ৫০ জনের উপর লোক ইতিমধ্যেই মারা গেছে। আমরা সেই কারখানা খোলবার জন্য চেষ্টা করছি এবং কেন্দ্রীয় সরকারকে বলেছি এটা টেকওভার করতে। সেই প্রস্তাব কেন্দ্রীয় সরকার রিফিউজ করেছেন। রাজ্য সরকার চেষ্টা করছেন কি ভাবে কারখানাটা খোলা যায়। কিন্তু সেখানে এখন দেখছি চুরি, লুটপাট ইত্যাদি হচ্ছে। আমরা গত পরশু চিফ মিনিস্টারের সঙ্গে যখন দেখা করেছিলাম তখন তিনি বলেছিলেন আমরা লিকুইডিশন বন্ধ করছি। কিন্তু পুলিশ সেখানে গিয়ে সিজ করছে। আমি অনুরোধ করছি লিকুইডিশনের হাত থেকে যেন বাঁচা যায় এবং সরকার কারখানাটি খোলার ব্যবস্থা করেন।

**শ্রী নির্মলকুমার বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য বিজয় বাবু হিন্দুস্থান পিলকিংটন সম্বন্ধে যে কথা বললেন তাতে আমার বক্তব্য হচ্ছে, এটা নিয়ে রাজ্য সরকারের পক্ষ থেকে আমরা নানাভাবে চেষ্টা করেছি, কেন্দ্রীয় সরকারের সঙ্গে আলোচনা করেছি, মুখ্যমন্ত্রী এবং শিল্প পুনর্গঠন দপ্তর এটা নিয়ে অনেক বৈঠক করেছেন। শেষ পরিস্থিতি হচ্ছে, এই যে লিকুইডিশনের চেষ্টা চলছে সে সম্বন্ধে আমরা উকিলের সঙ্গে কথা বলে লিকুইডিশন বন্ধ করবার চেষ্টা করছি। এই কারখানা চালু করবার ব্যাপারে আমাদের তরফ থেকে কোনও ত্রুটি হবে না। তবে আমাদের সংগতি যে সীমাবদ্ধ সেটা আপনারা নিশ্চয়ই জানেন।

[1-40 – 1-50 P.M.]

**শ্রী সরল দেব ঃ** স্যার, বিধানসভার শেষ লগ্নে আমি খুব উদ্বেগ প্রকাশ করছি এই কারণে যে, যে কলকাতা বিশ্ববিদ্যালয় থেকে বহু কৃতি মানুষ জন্ম লাভ করেছে সেখানে কখনও অশিক্ষক কর্মীরা, কখনও শিক্ষকরা, কখনও ছাত্রদের আন্দোলনের ফলে অবস্থা খুব খারাপের দিকে যাচ্ছে। এক্ষেত্রে নির্বাচিত সিনেট, সিন্ডিকেটকে উপেক্ষা করা উচিত নয়। কিন্তু সঙ্গে সঙ্গে সেখানে যে লাগাতার ধর্মঘট চলছে তার অবসান ঘটানো দরকার। বহু অভিভাবক আমাদের কাছে এসে অভিযোগ করছেন যে তাদের ছাত্রদের কি অবস্থা হবে। সুতরাং এই অচল অবস্থার অবসান অবিলম্বে করা দরকার।

**শ্রী ধীরেন্দ্রনাথ সরকার ঃ** স্যার, আমি একটি উদ্বেগের প্রশ্ন উপস্থিত করছি। পশ্চিম দিনাজপুর জেলায় বহু অনুপ্রবেশকারী ঢুকে পড়ছে। তারা অস্থায়ী ভাবে জানাশুনা লোকের বাড়িতে থাকে, হাটে বাজারে থাকছে। এবার তারা রেশন কার্ডের মাধ্যমে এখানে থেকে যাবার একটা প্রচেষ্টা করছে। এ জিনিস উত্তরোত্তর বৃদ্ধি হচ্ছে। পশ্চিম দিনাজপুর জেলা একটি সীমান্তবর্তী জেলা। হাতিয়ারার মতো লম্বা জেলা — এর এক দিকে হিজলী, আর এক দিকে চোপরা। এ জিনিস যদি উত্তরোত্তর বাড়তে থাকে তাহলে পশ্চিম বাংলা তথা ভারতের সমূহ ক্ষতি হবে। এ বিষয়ে ব্যবস্থা অবলম্বন করার জন্য আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী হেমন্তকুমার রায় ঃ** স্যার, মারডাঙ্গা-মেমারী রাস্তার উপর বিশেষ গুরুত্বপূর্ণ সেতুটি ভেঙ্গে গেছে। আজ পর্যন্ত তা মেরামত করার ব্যবস্থা করা হয় নি। এই কাজ বর্ষার আগে না হলে যানবাহন চলাচল বন্ধ হয়ে যাবে। বর্ধমান জেলার অনেক রাস্তা এমন খারাপ হয়ে গেছে যে যানবাহন হয়ত চলাচল করা বন্ধ হয়ে যাবে। বর্ষার আগে রাস্তা মেরামত না করলে যানবাহন চলাচল করবে না। বিশেষ করে মেমারী-মারডাঙ্গা, কালনা-বর্ধমান, মেমারী-তারেকশ্বর রাস্তার অবস্থা অত্যন্ত খারাপ। আপনার মাধ্যমে পূর্ত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলছি যে বর্ষার আগে যাতে এগুলি মেরামত করা হয়।

**শ্রী তারাপদ সাধুখাঁ ঃ** স্যার আপনার পঞ্চায়েত মন্ত্রীর একটি বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। স্পিকার মহাশয়, আমাকে হায়দ্রাবাদে পঞ্চায়েত ফাইন্যান্স ট্রেনিং এর জন্য পঠিয়েছিলেন। সেখানে একটা সেমিনার হয়েছিল ৬ই মে থেকে ১২ই মে পর্যন্ত। সেই সেমিনারের মধ্যে পঞ্চায়েতীরাজের ফাইন্যান্স সম্বন্ধে আলোচনা হয়েছিল। পঞ্চায়েতের ফাইন্যান্সকে কিভাবে সেলফ সাফিসিয়েন্সি করা যায় সে আলোচনা হয়েছে। কারণ, কেবল সরকারি অনুদান আর. এল. ই. জি. পি., এন. আর. ই. পি. প্রভৃতি বিভিন্ন টাকা দিয়ে পঞ্চায়েত যদি তাদের নিজেদের বেসিক ফাইন্যান্স তৈরি করতে না পারে তাহলে আল্টিমেটলি পঞ্চায়েত কোনওদিনই সফল হবে না। আর একটা কথা সেখানে মূলত উঠেছিল সেটা হচ্ছে পঞ্চায়েতরাজের মধ্য দিয়ে যেসব কাজ হবে তার ফাইন্যান্সের উপর চেকিং এর জন্য তদারকি করতে হবে। পঞ্চায়েত মন্ত্রীর পক্ষ থেকে যেসব ফাইন্যান্স হচ্ছে তার তদারকির উপর বেশি করে জোর দিতে হবে। আমি এই দিকে পঞ্চায়েত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী শীশ মহম্মদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজ বিধানসভার বাজেট অধিবেশনের শেষ দিন এবং সামনে বর্ষা এসে যাচ্ছে, সুতরাং তার আগে আমি আপনার মাধ্যমে পশ্চিমবঙ্গের সড়ক ও গৃহ নির্মাণ দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই যে জঙ্গীপুর মহকুমার কানুপুর-বহুতালী রাস্তাটি ১৯৭২ সালে সরকার মঞ্জুর করেছিলেন। কিন্তু এই এলাকাটি জঙ্গীপুর সদর শহর এবং থানা এবং সদর হাসপাতাল থেকে অনেক দূরে অবস্থিত। সরকার এই এলাকার গুরুত্ব উপলব্ধি করে রাস্তাটি মঞ্জুর করেছিলেন। ১৯৭২ সাল থেকে কংগ্রেস পিরিয়ড গেল, আমাদের এই সরকারেরও ৯ বছর শেষ হতে চলেছে কিন্তু রাস্তাটির উপর নজর নেই। স্যার, অসুখ-বিসুখ হলে কোনও প্রসূতিকে হঠাৎ হাসপাতালে পাঠানো সম্ভব নয়। কারণ, ইনান্ডেটেড বিচ্ছিন্ন এলাকা, বিরাট জলাভূমির মধ্য দিয়ে যেতে হয়, গরুর গাড়ি, বাস, রিক্সা, ঘোড়ার গাড়ি চলাচলের কোনও রাস্তা নেই। এই রাস্তাটা কভার করবে বোস্টমডাঙ্গা, বহুতালী, কাঁদুয়া, সিধর, নাদাই, গোপালপুর, হোসেনপুর, গোকুলনগর, লালুপুর, রাজেন্দ্রবাটী, নয়াগ্রাম কুসুমগাছি, গাইঘাটা পাঁচগাছি, ডাহিনা ডাঙ্গা পাড়া, হারুয়া, বংশবাটী, আলুয়ানী, টাটনা ইত্যাদি। এখানকার লোকেরা অত্যন্ত অশ্বস্তি বোধ করছে। কাজেই আমি আপনার মাধ্যমে পশ্চিমবঙ্গ সরকারের কাছে এই আবেদন রাখছি যে এই এলাকাটি তদন্ত করলে এর গুরুত্ব বোঝা যাবে, কাজেই তদন্ত করে বর্ষার আগে যাতে এই রাস্তাটির কাজ আরম্ভ হয় তার জন্য আমি আপনার মাধ্যমে সড়ক মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সরকার মুর্মু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের মালদহে গত ৩/৫/৮৬ তারিখে শিলা বৃষ্টি হয়েছে, এই শিলা বৃষ্টিতে অনেকগুলি ফসল নষ্ট হয়েছে। কতকগুলি মৌজায়

ধানের গাছ পর্যন্ত নেই এমন শিলা বৃষ্টি হয়েছে। কাজেই সেই সম্বন্ধে যাতে কিছু ব্যবস্থা করা যায় তার জন্য আমি হাউসকে জানাচ্ছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে বিধানসভার বাজেট অধিবেশনের শেষ দিন, এই সুদীর্ঘ অধিবেশনকালে যে বিষয়ের উপর আমরা এই হাউসে সরকারের বিভিন্ন পক্ষের সদস্যরা খুবই উদ্বেগ প্রকাশ করে বারংবার দৃষ্টি আকর্ষণ করবার চেষ্টা করেছি সেই বিষয়টা হচ্ছে কলিকাতা বিশ্ববিদ্যালয়ে বর্তমান অচলাবস্থা। কলকাতা বিশ্ববিদ্যালয়ে বর্তমান অচলাবস্থা সম্বন্ধে আজকেও সরকার পক্ষের মাননীয় সদস্য সরল বাবু উল্লেখ করেছেন। এটা খুবই উদ্বেগজনক যে সুদীর্ঘকাল ধরে এখানে যে অচলাবস্থা চলছে এই ব্যাপারে সরকারের বারংবার আমরা দৃষ্টি আকর্ষণ করেছি, স্বয়ং মুখ্যমন্ত্রীরও এই বিষয়ে বিশেষভাবে আমরা হস্তক্ষেপ প্রার্থনা করেছি যাতে এই বিশ্ববিদ্যালয়ের অধীনে লক্ষ লক্ষ ছাত্র-ছাত্রীর ভবিষ্যতের কথা বিবেচনা করে এটাকে একটা প্রেসটিজ ইস্যু না করে অবিলম্বে সিন্ডিকেট, সিনেট এবং উপাচার্যের মধ্যে পারস্পরিক বোঝাপড়া সৃষ্টি করে এই অচলাবস্থার অবসান করেন। কিন্তু দুঃখের বিষয় সেই প্রচেষ্টা হওয়া দূরে থাক আমরা দেখলাম যে উপাচার্যকে সরাবার জন্য অর্ডিন্যান্স জারি করে রাজ্যপালের সঙ্গে দেখা সাক্ষাত করা হচ্ছে।

[1-50 – 2-00 P.M.]

বিষয়টা যদি সেইদিকে যায় তাহলে পশ্চিমবাংলার মানুষের সরকারের কাছে যে প্রত্যাশা অর্থাৎ তাঁরা এই রাজ্যের ছাত্র-ছাত্রীদের স্বার্থ দেখবে, তাঁরা এই অচল অবস্থা জিইয়ে রাখতে চান না, তাঁরা এই অচল অবস্থার অবসান চান সেই প্রত্যাশাটা কিন্তু প্রচন্ডভাবে ক্ষুন্ন হবে। অভিযোগ উঠেছে বর্তমান উপাচার্য নাকি বামফ্রন্ট সরকারের বসংবদ নন। তিনি মেজোরিটি ভোটে ইলেকটেড হলেও কাজ করতে পারছেন না এইসব কথাও উঠেছে। শুধু তাই নয়, এই উপাচার্য আসার পর কাজকর্মে অসুবিধা সৃষ্টি হচ্ছে, ৯/৬ ধারা প্রয়োগ ইত্যাদি কথাও উঠেছে। কিন্তু আমরা জানি এই ৯/৬ ধারা অতীতের উপাচার্যও প্রয়োগ করেছিলেন। কিন্তু তখন তো কোনও প্রশ্ন ওঠে নি। আমি অনুরোধ করছি কলকাতা বিশ্ববিদ্যালয়ের এই অচল অবস্থার অবসান যাতে হয় সরকার সেই প্রচেষ্টা করুন এবং এইভাবে একতরফা প্রচেষ্টা নেবেন না।

**শ্রী সুধাংশুশেখর মন্ডল ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত দুবছর যাবত দেখছি সুন্দরবন অঞ্চলে কালাজ্বরের প্রাদুর্ভাব দেখা দিয়েছে। হাসনাবাদের ধানিখালি, খেজুরবারিয়া, বাইনারা প্রভৃতি অঞ্চলের গরিব মানুষরা এবং আদিবাসী পাড়ার লোকেরা এই কালাজ্বরে আক্রান্ত হয়েছে। এই ব্যাপার নিয়ে মে মাসের ৩ তারিখে স্বাস্থ্য মন্ত্রীর দপ্তরে আমাদের সঙ্গে একটা আলোচনা সভা হয় এবং সেখানে স্বাস্থ্য বিভাগের কর্তৃপক্ষরা ছিলেন। সেইদিনকার আলোচনার পর স্বাস্থ্য দপ্তরের একটা টিম ওখানে গিয়েছিলেন। আমি স্বাস্থ্য মন্ত্রীকে অনুরোধ জানাচ্ছি এখনই যদি ওখানে প্রতিষেধক ব্যবস্থা না নেওয়া হয় তাহলে ভয়ঙ্কর অবস্থা সৃষ্টি হবে। বর্ষাকালে এই কালাজ্বরের প্রকোপ বেশি দেখা যায়। কাজেই অবিলম্বে সেখানে প্রতিষেধক ব্যবস্থা গ্রহণ করুন, ডি. ডি. টি. ছড়াবার ব্যবস্থা করুন এই অনুরোধ রাখছি।

**শ্রী রামনারায়ণ গোস্বামী ঃ** মাননীয় স্পিকার মহাশয়, মাননীয় সদস্য কালাজ্বর সংক্রান্ত খবর দেবার পরই স্কুল অব ট্রপিক্যাল মেডিসিন থেকে একটা টিম ওখানে গেছে। তাঁরা অ্যালডিহাইড স্টেট করেছেন, লাম্বার পাঞ্চার করেছেন এবং কেস ডিটেকসন চলছে।

**শ্রী সতীশচন্দ্র বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, দীর্ঘদিন অধিবেশনের শেষের দিকে খানাপিনার পর বিধায়কদের অবাধে বলার এই যে সুযোগ আপনি দিয়েছেন তার জন্য আপনাকে ধন্যবাদ জানাচ্ছি। বিধায়কদের এই যে বলার সুযোগ দিয়েছেন তার মাধ্যমে আমি জানাচ্ছি — আমার এলাকায় একটা প্রাইমারি হাসপাতালকে গ্রামীণ হাসপাতালে রূপান্তরিত করবার প্রশ্ন দীর্ঘদিন ধরে রয়েছে এই প্রসঙ্গে মন্ত্রী মহাশয় আমাকে লিখেছেন, ইন প্রিন্সিপল বগুলাতে হাসপাতাল করার পরিকল্পনা আমরা গ্রহণ করেছি। দুঃখের সঙ্গে জানাচ্ছি আজও পর্যন্ত পি. ডব্লিউ. ডি. থেকে প্ল্যান এবং এস্টিমেট এসে পৌছাল না। আমি তাঁকে অনুরোধ করব আমলাদের এই গাফিলতির ব্যাপারে তিনি যেন সচেষ্ট হন। তারপর, নদীয়া জেলায় গাগনাপুর সাবসিডিয়ারী হেলথ সেন্টারে কোনও ডাক্তার নেই। সেখানে ডাক্তার দেবার ব্যবস্থা করুন। দত্তফুলিয়ায় একজন অথর্ব ডাক্তার রয়েছেন কাজেই তাঁকে সরিয়ে ওখানে একজন সক্ষম এবং দক্ষ ডাক্তার দিন। বগুলা কলেজে বিজ্ঞান বিভাগ খোলা হোক এই আবেদনও রাখছি।

**শ্রী অমরেন্দ্রনাথ ভট্টাচার্য ঃ** মিঃ স্পিকার, স্যার, আমি আপনার মাধ্যমে সরকারি বিভাগের সংশ্লিষ্ট মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই, সরকারি প্রকাশন সংস্থার একটি ভাড়া করা ডব্লিউ. এম. সি. মার্কা গাড়ি গত ৭ই মার্চ রাত্রি ১১টার সময় সেন্ট্রাল ব্যাঙ্কের সামনে এসে অ্যাক্সিডেন্ট করে। অ্যাক্সিডেন্টের পর পুলিশ যখন গাড়িটিকে ধরে তখন ঐ সংস্থার গাড়িটিতে সংস্থার সঙ্গে সংশ্লিষ্ট নয়, সংস্থার চেয়ারম্যানের ছেলে ছিলেন। তার পা ভেঙ্গে গেছে, হাসপাতালে পাঠানো হয়েছে। গাড়িটিতে চোরাই জিনিস ছিল, তার ফটোস্ট্যাট কপিও আছে। তাতে দেখা যাচ্ছে চেয়ারম্যান খিদিরপুরে যান। লগ বুকে লেখা আছে গাড়িটি খিদিরপুর, নেতাজী সুভাষ রোড, পার্ক সার্কাস, রামতনু বোস লেন, হাতীবাগান ইত্যাদি হয়ে দিনের পর দিন যাতায়াত করেছে। এই সরকারি প্রকাশনার নাম হচ্ছে বসুমতী। এর চেয়ারম্যান এই গাড়িটি ব্যবহার করেন। নিয়ম হল যেদিন মিটিং হবে সেদিন চেয়ারম্যান ব্যক্তিগতভাবে গাড়িটি ব্যবহার করতে পারেন। কিন্তু লগ বুক দেখলে বুঝতে পারবেন যে, প্রায়শই চেয়ারম্যান গাড়িটি ব্যবহার করেন, নিজে থাকেন না, অন্য লোক ব্যবহার করেন। চেয়ারম্যানের ছেলে এটি ব্যবহার করেন। আমি এর একটা প্রতিকার দাবি করছি এবং সমস্ত কাগজপত্র আপনার কাছে দিয়ে আসছি।

**শ্রী নটবর বাগদি ঃ** মাননীয় স্পিকার, স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় শিল্প মন্ত্রী এবং স্বরাষ্ট্র মন্ত্রীর একটি জরুরি বিষয়ে দৃষ্টি আকর্ষণ করতে চাই। এই বিষয়টি এর আগে একবার সভায় বলার জন্য আপনি অনুমতি দিয়েছিলেন। আমি তখন বলেছিলাম আমাদের পুরুলিয়া জেলায় প্রায় ৩০ বর্গমাইল এলাকা জুড়ে উৎকৃষ্ট ধরনের কয়লা পাওয়া গেছে। ভারতবর্ষের ইস্পাত কারখানাগুলি চালাবার জন্য এই উন্নত মানের কয়লা আমদানি করতে হয়। সেই কয়লাই পুরুলিয়া জেলায় পাওয়া গেছে। কিন্তু এখনও পর্যন্ত এই কয়লা তোলার কোনও ব্যবস্থা হচ্ছে না। অন্য দিকে দুর্বৃত্তরা বে-আইনিভাবে এই কয়লা তুলে নিচ্ছে। শাস্তি

রক্ষী বাহিনী সি. আই. এস. এফ. তারা সাধারণ মানুষের উপর অত্যাচার করে চলেছে আদিবাসী অধ্যুষিত এলাকায় এই কয়লা পাওয়া গেছে। এই সি. আই. এস. এফ. এ অত্যাচারের ভয়ে আদিবাসী মেয়েরা পুকুরে স্নান করতে যাচ্ছে না। আপনি জানেন পুরুলিয়া প্রচন্ড গ্রীষ্মে আদিবাসী অধ্যুষিত এলাকায় পানীয় জলের অসুবিধা আছে। অত্যাচারের ভে মেয়েরা পানীয় জল আনতে যেতে পারছে না। তাই আমি স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ কে বলছি আইন সংগত ভাবে যাতে এই কয়লা তোলা যায় সেই বিষয়ে তিনি যেন ইন্ডি গভর্নমেন্টের সঙ্গে অবিলম্বে যোগাযোগ করেন।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আমাদের হাউসে মাননীয় সদস সরল দেব, দেবপ্রসাদ সরকার দুজনেই উল্লেখ করলেন এবং আমরাও সংবাদপত্রে দেখছি কলকাতা বিশ্ববিদ্যালয়ে যে বিশৃঙ্খলা চলছে সেটাকে দূর করার জন্য মুখ্যমন্ত্রী নাকি অর্ডিন্যা জারি করার কথা চিন্তা করছেন। এটা আমাদের কাছে খুব একটা লজ্জাজনক ব্যাপার। কে না, আমরা বারে বারে সরকার পক্ষকে হুঁশিয়ারি দিয়েছিলাম যে, উপাচার্য নিজেদের মনোমতে নয় বলে তার বিরুদ্ধে কোনও আন্দোলন করবেন না এবং রাজনৈতিক প্রতিহিংসা চরিতা করার জন্য কর্মচারিদের তার ভিতরে লেলিয়ে দেবেন না, এতে গোটা শিক্ষা প্রতিষ্ঠানের ক্ষি হবে। সেদিন সরকার পক্ষ আমাদের কথা শোনেন নি। রাজনৈতিক উদ্দেশ্য চরিতার্থ করে কলকাতা বিশ্ববিদ্যালয়ে নিজেদের দলের কর্মচারিদের লেলিয়ে দেবার ফলে আজকে হাজা হাজার ছাত্র-ছাত্রীর ভবিষ্যত অন্ধকার হতে চলেছে। এই অবস্থার কথা আমরা বার বা হাউসে বলেছি। আমি মুখ্যমন্ত্রীর কাছে আবেদন রাখছি, কোনও রকম অর্ডিন্যান্স জারি ন করে রাজনৈতিক হস্তক্ষেপ বন্ধ রাখুন। অর্ডিন্যান্সের বদলে যদি কোনও নূতন বিল আনতে হয় তাহলে হাউসে নিয়ে আসুন এবং দরকার হলে হাউস এক্সটেন্ড করে দিন। কে অর্ডিন্যান্স আনবেন জানি না। কাজেই হাউস যখন চলছে তখন অর্ডিন্যান্সের কথা কে বলছেন জানি না। এই অর্ডিন্যান্স বন্ধ করে, রাজনৈতিক হস্তক্ষেপ বন্ধ করে কলকাত বিশ্ববিদ্যালয়কে সুষ্ঠুভাবে চালাবার জন্য ব্যবস্থা গ্রহণ করুন।

[2-00 – 2-10 P.M.]

**শ্রী নীরোদ রায়চৌধুরি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় ইরিগেশন মিনিস্টারের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, অত্যন্ত আনন্দের কথা যে আজকে মাননীয় সেচ মন্ত্রী মহাশয় এখানে উপস্থিত আছেন, আমি স্যার, আপনার মাধ্যমে আমার কথাগুলি তাঁর কাছে রাখছি। স্যার, বসিরহাট থেকে নদীয়া পর্যন্ত যে বিদ্যাধরী নদীটি বয়ে গিয়েছে সেই নদীটি দীর্ঘদিন ধরে সংস্কার না হওয়ার জন্য প্রতি বছর হাজার হাজার মানুষকে বর্ষা এলেই তাদের বাড়ি ঘর ছেড়ে গ্রামের পর গ্রাম উজাড় করে অন্যত্র চলে যেতে হয়। সেখানে হাজার হাজার বিঘা জমি জলমগ্ন হয় ফলে কোনও চাষবাস করা সম্ভব হয় না। স্যার, ঐ এলাকার মানুষদের প্রশ্ন — এ বছরও কি সেই একই অবস্থা হবে? এ সম্পর্কে আমি এম. এল. এ.-দের মিটিং-এ ডি. এম.-কে বলেছি, বিভাগীয় মন্ত্রী মহাশয়কে বলেছি, চিফ ইঞ্জিনিয়ারকে বলেছি যে এ বছর একটা ব্যবস্থা করুন কিন্তু কোনও ব্যবস্থাই হচ্ছে না। আমি স্যার, তাই আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ

জানাচ্ছি, এ বছর যাতে হাজার হাজার মানুষকে জলমগ্ন হতে না হয়, তাদের যাতে বাড়ি ঘর ছেড়ে চলে যেতে না হয়, তাদের সম্পত্তির যাতে ক্ষতি না হয় সে দিকে দৃষ্টি দিয়ে অবিলম্বে এই বর্ষার আগেই এই নদীটির সংস্কার করার ব্যবস্থা করুন।

**শ্রী বঙ্কিম ত্রিবেদী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি যে বিষয়টির প্রতি দৃষ্টি আকর্ষণ করতে চাই সেই বিষয়ে ইতিপূর্বেই ডাঃ জয়নাল আবেদিন, শ্রী নুরুল ইসলাম চৌধুরি মহাশয় হাউসের দৃষ্টি আকর্ষণ করেছেন। এরও আগে এই একই ব্যাপারে মাননীয় সদস্য শ্রী বীরেন্দ্রনারায়ণ রায় এবং আরও অনেকে হাউসের দৃষ্টি আকর্ষণ করেছেন। স্যার, বিষয়টি হচ্ছে, সাম্প্রদায়িক অশান্তির যে ধোঁয়া আমরা বিভিন্ন জায়গায় দেখতে পাচ্ছি বিশেষ করে আমাদের মুর্শিদাবাদ জেলাতে সেই ব্যাপারে আজকে হাউসের শেষ দিনে সরকার পক্ষকে বিশেষ ভাবে অনুরোধ করছি যে, এ ব্যাপারে তাঁরা তৎপর হন। কোনও ঘটনা ঘটে গেলে তারপর পুলিশ যাচ্ছে। পুলিশ গিয়ে সাধারণত যা করে — কিছু নিরীহ লোককে নিয়ে টানাটানি করা, তাই করছে। ঘটনা যাতে না ঘটে তার জন্য প্রতিরোধমূলক ব্যবস্থা নেবার চেষ্টা সেখানে হচ্ছে না। স্যার, মুর্শিদাবাদ জেলা একটি সীমান্তবর্তী জেলা এবং এই বিষয়টিও স্পর্শকাতর কাজেই এ ব্যাপারে শুধু পুলিশি হস্তক্ষেপ যথেষ্ট নয় বলেই আমি মনে করি। আমি মনে করি, সেখানকার বিশিষ্ট লোক, বিভিন্ন রাজনৈতিক দলের নেতা প্রভৃতি সকলকে নিয়ে পরামর্শ ও আলোচনা করে একটি নীতি বা পলিসি ঠিক করে কাজ শুরু করা হোক। এ ব্যাপারে আমি স্বরাষ্ট্র মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী পুলিন বেরা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় পূর্ত ও সড়ক বিভাগের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, ময়না থানা একটি পশ্চাদপদ এলাকা। ময়না এবং তমলুক থানার মধ্যে দিয়ে কংসাবতী নদী বয়ে গিয়েছে। এর সঙ্গে নির্মিয়মান হলদিয়া বন্দরের কোনও যোগ নেই আবার প্রশাসনিক কেন্দ্র তমলুক তার সঙ্গেও ময়নার যোগ নেই, বিচ্ছিন্ন। মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার আবেদন, কংসাবতী নদীর উপর শ্রীরামপুর খেয়াঘাটে অতি সত্বর একটি সেতু নির্মাণ করা হোক। অনেক আবেদন, নিবেদন করেও ৭ম পঞ্চবার্ষিকী পরিকল্পনায় এটিকে অন্তর্ভুক্ত করা যায় নি বা এর জন্য আর্থিক সংস্থান রাখানো যায় নি। মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার আবেদন, এ বছর এই সেতুর জন্য যাতে টাকা রাখা হয় সে ব্যবস্থা করুন এবং এটিকে ৭ম যোজনার অন্তর্ভুক্ত করুন।

**শ্রী অবন্তি মিশ্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে তথ্য ও সংস্কৃতি দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, মেদিনীপুর জেলার তথ্য ও সাংস্কৃতিক আধিকারিক, তিনি দক্ষিণ মেদিনীপুর এবং উত্তর মেদিনীপুরের দায়িত্বে রয়েছেন। কাজে চরম অবহেলা এবং তিনি ঠিক মতো তাঁর কর্তব্য করছেন না বলে কাঁথি থেকে যে দৈনিক তীরভূমি বলে কাগজটি বেরোয় তার ১০ই এপ্রিল সংখ্যায় তাঁর বিরুদ্ধে কতকগুলি অভিযোগ বেরোয়। খুবই দুঃখের কথা, ১৯৮৫-৮৬ সালে ক্ষুদ্র সংবাদপত্রগুলিতে বিজ্ঞাপন প্রকাশের জন্য যে টাকা পশ্চিমবঙ্গ সরকার দিয়েছিলেন, তাঁদের অপদার্থতার জন্য প্রায় ৪০,০০০ টাকা ফেরত হয়েছে। মেদিনীপুর জেলায় যে সমস্ত ক্ষুদ্র সংবাদপত্রগুলি আছে এবং সেখান থেকে যে সমস্ত সংবাদগুলি করা হয়, সেই সমস্ত

সংবাদপত্রের সঙ্গে প্রতিনিয়ত খারাপ ব্যবহার করে চলেছেন। সরকারি একটি গাড়ি পাবলিসিটি ভ্যান যার রেজিস্ট্রেশন নম্বর — WMG 5487 সেটি ৫,০০০ হাজার টাকা ব্যয় করে সারাবার পর গ্যারাজে ফেলে রেখেছেন।

**শ্রী মলিন ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে এই 'কাজের খনি গনি সাহেব, বাংলার রূপকার'কে একটি বিষয়ে বলতে চাই। হুগলি জেলার চন্ডীতলা ও চাঁপাডাঙ্গায় দিল্লি রোডের সঙ্গে যে লিঙ্ক রোডটি রয়েছে, সেখানে একটি ফ্লাইওভার করে দেওয়ার ব্যবস্থা করুন। তিনি তো মাঝে মাঝেই দিল্লিতে যাচ্ছেন, সেখানে এশিয়াডের টাকা দিয়ে ফ্লাইওভার তৈরি করেছেন, সেই ভাবে আমাদের ডানকুনীতে চন্ডীতলা ও চাঁপাডাঙ্গাতে দিল্লির সঙ্গে যোগাযোগের জন্য যে স্টেট হাইওয়ে তৈরি হতে চলেছে, সেখানে যাতে একটি উড়াল পুল তৈরি হয় সেজন্য মাননীয় মুখ্যমন্ত্রীর মাধ্যমে পশ্চিমবঙ্গের ভারপ্রাপ্ত মন্ত্রীকে অনুরোধ জানাই। ডানকুনী স্টেশনে চন্ডীতলা ও চাঁপাডাঙ্গাতে অবিলম্বে যাতে একটি উড়াল পুল তৈরি হয়, সে ব্যাপারে আমি দাবি রাখছি।

**শ্রী প্রবোধ পুরকায়েত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে অধিবেশনের শেষ দিনে আপনি অকৃপণ ভাবে এখানে আমাকে মেনশন করার যে সুযোগ দিয়েছেন, তার জন্য আপনাকে ধন্যবাদ জানাই। আমি এখানে যে বিষয়টি সম্বন্ধে উল্লেখ করতে চাই তা হচ্ছে এই যে, স্বাস্থ্য দপ্তর থেকে গত ২১।৭।৭৮ তারিখে যে আদেশটি বেরিয়েছে তার নম্বর হচ্ছে ৭,৬৩৪ এফ, সেই আদেশ বলে স্বাস্থ্য দপ্তরের অধীন 'বি' ক্যাডার ভুক্ত যে সমস্ত কর্মী আছেন, তাঁদের চাকরির ধৈর্য নষ্ট হয়েছে। এমন একটি আদেশের ফলে ১৯৬২ সালে যাঁরা কাজে যোগদান করেছেন, তাঁরা ১৯৭০ সালের ১লা এপ্রিল থেকে 'বি' ক্যাডার ভুক্ত কর্মচারী বলে গণ্য হবেন। এর ফলে ৬,০০০ হাজার কর্মচারীর ৮ বছরের চাকুরিকালীন দৈর্ঘ্য নষ্ট হয়েছে এবং সিনিয়রিটি হারাচ্ছেন। এর ফলে ৬,০০০ হাজার কর্মচারী ১৯৮২ সালে আমরণ অনশন শুরু করেছিলেন। স্বাস্থ্য দপ্তরের ডাইরেক্টর তখন তাঁদের প্রতিশ্রুতি দিয়েছিলেন যে, তাঁরা অনশন প্রত্যাহার করে নিলে তাঁদের বিষয়টি বিবেচনা করা হবে। এই জন্য তিনি একটি ফাইল অর্ডারও করেছিলেন, যার ফাইল নং এইচ-সি-আর/টেক/৪১-এম-১-৮২। কিন্তু এখনও তার কোনও হদিস নেই।

**শ্রী সুধাংশুশেখর মাঝি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্ত ও সড়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমি কয়েকবার এ সম্পর্কে এই বিধান সভাতে উল্লেখ করেছি, আজকে আবার উল্লেখ করছি। মাননীয় পূর্ত ও সড়ক বিভাগের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যে, আজ ৩৮ বছর পরও মানবাজারের সাথে পুরুলিয়ার যোগাযোগ স্থাপন করা সম্ভব হয়ে ওঠে নি। আমাদের বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর ওখানে টোডকো এবং কুমারী নামক দুটি ব্রিজ নির্মাণের কাজ শুরু হয়েছে। কিন্তু কাজ এত ধীর গতিতে হচ্ছে যে তা আগামী ১৯৯০ সালেও শেষ হবে কিনা সন্দেহ আছে। যে স্থানে ব্রিজের কাজ শুরু হয়েছে সেই স্থানটি আদিবাসী অধ্যুষিত এলাকা বলে চিহ্নিত। ঐ মানবাজার এলাকায় আমাদের মাননীয় মন্ত্রী শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি মহাশয়ও গিয়েছেন, তিনি এলাকাটি সম্বন্ধে বিশে ভাবে ওয়াকিবহাল আছেন। যে ব্রিজ দুটি ওখানে নির্মাণের জন্য [illegible] করা হয়েছে তা[illegible]জ এত ধীরে ধীরে চলছে যে তার ফলে ঐ এলাকার

আদিবাসী মানুষের পক্ষে পুরুলিয়ার সাথে যোগাযোগ সম্ভব হচ্ছে না। ওখানে ব্রিজ দুটির কাজ যাতে অবিলম্বে শেষ করা সম্ভব হয়, তার জন্য আমি মাননীয় মন্ত্রীর কাছে বিশেষ ভাবে অনুরোধ জানাই। মাননীয় মন্ত্রী এর আগে বলেছিলেন যে আগামী বর্ষার আগেই কাজটি কমপ্লিট হয়ে যাবে, তিনি আমাদের এই ভাবে আশ্বাস দিয়েছিলেন। কিন্তু আগামী বর্ষার মধ্যেও তা শেষ হবে না। সেজন্য অবিলম্বে ব্রিজ দুটির কাজ শেষ করার জন্য আমি তাঁর কাছে আপনার মাধ্যমে বিশেষ ভাবে অনুরোধ জানাচ্ছি।

[2-10 – 2-20 P.M.]

**শ্রী বলাই বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় ভূমি ও ভূমি সদ্ব্যবহার মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। হুগলি জেলায় ব্যাপক ভাবে বালি খাদ করার জন্য কৃষি জমি আদৌ আর থাকবে কি না সন্দেহ দেখা দিয়েছে। বিশেষ করে হরিপাল, দাদপুর, সিঙ্গুর, পোলবা, ধনেখালি, পাণ্ডুয়া, বলাগড়, আরামবাগ প্রভৃতি থানায় ব্যাপক ভাবে বালি খাদ আরম্ভ হয়েছে। বালি খাদের যারা মালিক তাদের বিরুদ্ধে সেখানকার জনসাধারণ যারা আন্দোলন করছে তাদের বিরুদ্ধে বালি খাদ মালিকরা নানা রকম অত্যাচার চালাচ্ছে এবং তাদেরকে প্রাণ নাশের হুমকি পর্যন্ত তারা দিচ্ছে এবং প্রাণ নাশের চেষ্টা করছে এবং গ্রামের লোককে টাকা পয়সা দিতে হাত করবার চেষ্টা করছে। হরিপালে এই রকম একটা অপচেষ্টাকে বিরোধিতা করায় আমার উপর প্রাণ নাশের হুমকি আসে ফোনে এবং বাড়িতেও এই সব বালি খাদ মালিকরা দুর্বৃত্তদের পাঠিয়ে প্রাণ নাশের হুমকি দেয়। বালি খাদ মালিকরা এই ভাবে প্রচন্ড দুঃসাহসের পরিচয় দিচ্ছে। এই ব্যাপারটা অবিলম্বে স্বরাষ্ট্র দপ্তর থেকে দেখা দরকার, তা না হলে হুগলি জেলায় কৃষি জমি আর থাকবে না এবং একটা ব্যাপক ক্ষয় ক্ষতি হয়ে যাবে। বিষয়টি অত্যন্ত গুরুত্বপূর্ণ, এবং গুরুত্ব বুঝে যেন স্বরাষ্ট্র বিভাগ এবং ভূমি সদ্ব্যবহার বিভাগ ব্যবস্থা গ্রহণ করেন।

**শ্রী অবনীভূষণ সৎপতি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে ভূমি ও ভূমি সদ্ব্যবহার মন্ত্রী মহাশয়ের একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন মেদিনীপুর জেলার ঝাড়গ্রাম একটি স্বাস্থ্যকর অঞ্চল, এখন অবশ্য নানা কারণে সেই সুনাম নষ্ট হতে বসেছে। স্বাধীনতার পর থেকে আজ পর্যন্ত ওখানে যে একটি ছোট মার্কেট আছে জুবিলি মার্কেট তার কোনও ধরনের সংস্কার হয় নি, একই অবস্থায় চলছে। ফলে ঝাড়গ্রামের জনসাধারণের জন্য সেখানে ঐ একটি মাত্র ছোট বাজার, সেখানে রেল কোম্পানির রাস্তা রয়েছে, তারা বাজার খুলেছে, সব মিলিয়ে একটা প্রচন্ড সমস্যা দেখা দিয়েছে। এই সমস্যা ঝাড়গ্রাম শহরের মানুষ এবং ঝাড়গ্রাম মহকুমার জনসাধারণকে হিমসিম খাইয়ে দিচ্ছে। ওখানকার জুবিলি মার্কেট যেটা আদিবাসীদের মার্কেট তার সংলগ্ন যদি একটি নূতন মার্কেট করে দিতে পারেন তাহলে সমস্যার সমাধান হতে পারে। এই গুরুত্বপূর্ণ বিষয়টি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে বিধানসভার শেষ দিন, আমি আপনার মাধ্যমে মাননীয় মাধ্যমিক শিক্ষা মন্ত্রীর কাছে আবেদন রাখছি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে। আমার বিধানসভা কেন্দ্র সবং-এ প্রায় ৩৪টি স্কুল যেগুলো প্রায় ১৫ থেকে ২০ বছর

ধরে কাজ চালিয়ে আসছে সরকারি অনুমোদন ছাড়া। তাদের মধ্যে অন্যতম হচ্ছে একটি স্কুল, যে স্কুলটি স্থাপিত হয়েছিল ১৯৪৯ সালে, যার নাম রুইনান জুনিয়ার হাই স্কুল। অত্যন্ত দুর্ভাগ্যজনক, এই স্কুলটিকে মাধ্যমিক স্কুল হিসাবে অনুমোদন করার জন্য আমি ব্যক্তিগত ভাবে ১০/১২ বার মন্ত্রী মহাশয়ের কাছে এবং জেলা স্কুল বোর্ডের কাছে আবেদন নিবেদন করা সত্ত্বেও একবারও সেই স্কুলটির পরিদর্শন করার ব্যবস্থা পর্যন্ত করা হয় নি। অথচ শিক্ষা বাজেটের সময় মাধ্যমিক শিক্ষা মন্ত্রী বলেছিলেন যে অনেকগুলো স্কুলকে উন্নতি করা হবে। বহু বছর গ্রামের শিক্ষকদের সহায়তায় এবং গ্রামবাসীদের সহায়তায় যে স্কুলগুলো চলছে, সেইগুলো যাতে অনুমোদন দেওয়া হয়, তার জন্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রী সুকুমার মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় পৌরমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। নদীয়া জেলার রানাঘাট থানার অন্তর্গত তাহেরপুরকে প্রজ্ঞাপিত অঞ্চল হিসাবে ঘোষণা করার একটা দাবি রয়েছে সেখানকার অধিবাসীদের এবং যার পরিপ্রেক্ষিতে ১৯৮৩ সালে তার পঞ্চায়েত নির্বাচন-এ পর্যন্ত তারা অংশ গ্রহণ করে নি। গত ১৯৮৫-৮৬ সালে মাননীয় পৌরমন্ত্রী মহাশয় তাহেরপুরকে প্রজ্ঞাপিত অঞ্চল হিসাবে গ্রহণ করা হবে বলে লিখেছিলেন তাঁর বাজেট বক্তব্যে কিন্তু এখনও পর্যন্ত সেখানে তা করা হয় নি। সুতরাং এই বিষয়ে মাননীয় পৌরমন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ তিনি যেন অনতিবিলম্বে তাহেরপুরকে প্রজ্ঞাপিত অঞ্চল হিসাবে ঘোষণা করার ব্যবস্থা করেন। প্রজ্ঞাপিত অঞ্চল বলে ঘোষণা করার সাথে সাথে পরবর্তী যে কাজগুলি করা দরকার সে কাজগুলিও শুরু করা হোক। অবিলম্বে যদি ঘোষণা করা না হয় তাহলে ঐ অঞ্চলের মানুষের মধ্যে এ বিষয়ে যে ক্ষোভ রয়েছে তা বড় আকারে প্রকাশিত হয়ে পড়বে। মানুষ এমনই বিক্ষুব্ধ হয়ে রয়েছে যে, শোনা যাচ্ছে যদি প্রজ্ঞাপিত অঞ্চল বলে ঐ অঞ্চলকে ঘোষণা করা না হয় তাহলে আগামী '৮৭ সালের বিধানসভা নির্বাচনে তাঁরা ভোট বয়কট করবেন।

**শ্রী শান্তিরাম মাহাতো ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় বিদ্যুৎ মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, সাঁওতালদি তাপ-বিদ্যুৎ কেন্দ্রটি আজকে বসে যেতে চলেছে। আমরা অত্যন্ত দুঃখের সঙ্গে লক্ষ্য করছি যে, রাজ্য সরকারের বিদ্যুৎ দপ্তরের তরফ থেকে সে দিকে নজর দেওয়া হচ্ছে না। এই অবস্থায় আমি বাধ্য হয়ে বিষয়টির প্রতি মাননীয় বিদ্যুৎ মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। এই প্রসঙ্গে আমি তাঁকে অনুরোধ করছি যে, সাঁওতালদিতে আরও একটি ২১০ মেগাওয়াটের ইউনিট বসাবার পরিকল্পনা গ্রহণ করা হোক। তা না হলে অচিরেই সাঁওতালদি বন্ধ হয়ে যাবে। সাঁওতালদি তাপ বিদ্যুৎ কেন্দ্রকে বাঁচিয়ে রাখতে হলে অবিলম্বে ওখানে ২১০ মেগা ওয়াটের আরও একটি ইউনিট স্থাপনের পরিকল্পনা গ্রহণ করা প্রয়োজন। তাই আমি বিষয়টির প্রতি মাননীয় বিদ্যুৎ মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী গুণধর চৌধুরি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি অত্যন্ত জরুরি বিষয়ের প্রতি মাননীয় পূর্ত মন্ত্রী মহাশয়ের তথা মন্ত্রিমন্ডলীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমরা জানি গোটা পশ্চিম বাংলায় অনেকগুলি রাজ্য মার্কেটিং লিঙ্ক রোড রয়েছে।

প্রধান প্রধান লিঙ্ক রোডগুলি ৩০-৩২ কিলো মিটার দীর্ঘ এবং সেগুলির মধ্যে দিয়ে বাস রুট পর্যন্ত আছে, কিন্তু সেগুলির কোনও রক্ষণাবেক্ষণ বা মেন্টেনেন্স ব্যবস্থা নেই। ফলে এই সমস্ত বড় বড় রাস্তাগুলি ভেঙে চুরে নষ্ট হয়ে যাচ্ছে, বাস চলাচল বন্ধ হয়ে যাচ্ছে। সেই জন্য আমি মন্ত্রিমন্ডলীর কাছে আবেদন করছি এ বিষয়ে একটা সরজমিনে তদন্ত করে প্রধান প্রধান রাজ্য মার্কেটিং লিঙ্ক রোডগুলিকে পূর্ত বিভাগের অধীনে আনা হোক এবং স্টেট প্ল্যানের মাধ্যমে সেগুলি মেরামতের ব্যবস্থা করা হোক।

**শ্রী সেখ ইমাজুদ্দিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমার কাছে একজন সাংবাদিক আবেদন করে একটি চিঠি পাঠিয়েছেন, আমি সেটিই এখানে উল্লেখ করছি। স্যার, মুর্শিদাবাদ জেলার 'মুর্শিদাবাদ নিউজ' পত্রিকার সম্পাদক শ্রী মুজাম্বের বিশ্বাসকে মুর্শিদাবাদ জেলার একটি থানার এ. এস. আই. দয়াল মুখার্জি রাস্তা থেকে ধরে নিয়ে গিয়ে থানার লকআপ-এ প্রচন্ড মারধোর করেছে। অথচ তাঁর বিরুদ্ধে কোনও অভিযোগ ছিল না। অবশ্য দয়াল মুখার্জির তাঁর বিরুদ্ধে একটাই অভিযোগ; তা হচ্ছে ঐ সাংবাদিক ভদ্রলোক তাঁর পত্রিকায় অফিসার দয়াল মুখার্জির বিরুদ্ধে ঘুষ নেওয়ার অভিযোগ এনেছিলেন এবং সংবাদ প্রকাশ করেছিলেন। এই প্রসঙ্গে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর কাছে আমার বক্তব্য হচ্ছে — যে অফিসার একজন সাংবাদিককে অকারণ ধরে নিয়ে গিয়ে থানায় মারধোর করেছে সে অফিসারের বিরুদ্ধে অবিলম্বে উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করতে হবে। তাই আমি আপনার মাধ্যমে বিষয়টির প্রতি মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করলাম।

**শ্রী অবিনাশ প্রামানিক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় স্বাস্থ্য মন্ত্রী মহোদয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, হুগলি জেলায় আমার বলাগড় কেন্দ্রের গুপ্তিপাড়ায় একটি স্বাস্থ্য কেন্দ্র আছে, কিন্তু আজ প্রায় এক বছর ধরে সেখানে কোনও ডাক্তার নেই। গত এক বছর আগে ঐ স্বাস্থ্য কেন্দ্রটির ডাক্তার বাবু ছুটি নিয়েছিলেন, কিন্তু তার পর থেকে আজ পর্যন্ত তিনি আর জয়েন্ট করেন নি। স্বাস্থ্য দপ্তর থেকেও কোনও ডাক্তারকে আর সেখানে পাঠানো হয় নি। অথচ দৈনিক সেখানে আউট ডোরে প্রায় ৫০০/৭০০ রুগী চিকিৎসা থেকে বঞ্চিত হচ্ছে এবং সেখানে ডেলিভারি কেসের ক্ষেত্রে রুগীদের খুবই অসুবিধা হচ্ছে। আমরা হুগলি জেলার সি. এম. ও. এইচ. এবং জেলা শাসককে বার বার বলা সত্ত্বেও ঐ স্বাস্থ্য কেন্দ্রটিতে কোনও ডাক্তারের ব্যবস্থা করা হয় নি। সেই জন্য আমি আজকে আপনার মাধ্যমে বিষয়টির প্রতি মাননীয় স্বাস্থ্য মন্ত্রী মহোদয়ের দৃষ্টি আকর্ষণ করছি এবং যাতে অবিলম্বে ওখানে ডাক্তার পাঠানো হয় তার জন্য স্বাস্থ্য মন্ত্রী মহোদয়ের কাছে আবেদন রাখছি।

**Shri Abdul Karim Chowdhury :** मिस्टर स्पिकर सर, इसलामपुर म्युनिसिपेल्टी के संवंध में वहुत वड़ा कम्पलीकेशन हे गयाहे इसलामपुर ग्राम पंचायत को हेसियत से चल रहा था। १९८१ मे नोटी फाइड एरिया डिक्लेयर किया गया। वहाँ के ग्राम-पंचायेत के प्रधान सी०पी०एम० के प्रधान थे। सी०पी०एम० के नेतृत्व में एक एडहक कमेटी वनी। लेकिन नोटीफाइड एरीया के खिलाफ दो

नागरिको ने हइ कोट में केस कर दिया। इसवीच में १९८३ में पचायत इलेकशन हुआ। उस समय इसलामपुर ग्राम पंचायत कार्य निर्वाचन हुआ। इस समय हाइ कोट से केस भेकेन्ट हो हया है। अव कम्पिकेशन भी नहीं होना चाहिए।

[2-20 – 2-30 P.M.]

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মন্ত্রিসভায় দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টি হচ্ছে, থানা থেকে যে সমস্ত লোককে অভিযোগের ভিত্তিতে আটক করা হয় এবং থানা হাজতে ২৪ ঘন্টা এবং তারও বেশি রাখা হয়, দেখা যাচ্ছে তাদের ক্ষেত্রে মাথা-পিছু বরাদ্দ হচ্ছে ১ টাকা ২৫ পয়সা। খুব স্বাভাবিকভাবেই একজন লোকের ১ টাকা ২৫ পয়সায় খাওয়া-দাওয়া হয় না। এটা ১০ বছর আগে ছিল, কিন্তু এখনও এই ব্যবস্থাটা চালু আছে। বর্তমানে সব ব্যাপারে দ্রব্য-মূল্য বৃদ্ধি ঘটছে। মানুষের ভাতা বাড়ছে, পেনসন হচ্ছে অর্থাৎ সব কিছু হচ্ছে কিন্তু এদের জন্য এখনও পর্যন্ত ১ টাকা ২৫ পয়সার বেশি বাড়ানো সম্ভব হয় নি। এদের মধ্যে অনেক নিরপরাধ লোকও আটক হয়ে যায়। তাই আমি আপনার মাধ্যমে মাননীয় আইন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই, যাদেরকে জেল হাজতে কিম্বা থানা হাজতে রাখা হয় তাদের মাথা-পিছু বরাদ্দ যেন একটু বাড়ানো হয়। ১ টাকা ২৫ পয়সায় কোনও মানুষের সারা দিনের খাওয়া হয় না।

**শ্রী মতীশ রায় ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার কাছে একটি গুরুত্বপূর্ণ বিষয় উল্লেখ করছি। আপনি জানেন, ১৯৭৯ সাল থেকে কেন্দ্রীয় সরকার পূর্বাঞ্চলে ন্যাশনাল ইনস্টিটিউট অফ অর্থোপেডিক্স হ্যান্ডিকাপদের জন্য — একটি হাসপাতাল তৈরি করেছিলেন। এই হাসপাতালটি কেন্দ্রীয় সরকারের দ্বারা পরিচালিত পূর্বাঞ্চলের মধ্যে একমাত্র হাসপাতাল। যারা পঙ্গু তাদের সেখানে শুধু চিকিৎসার ব্যবস্থাই করা হয় না, আর্টিফিসিয়াল লিম্ব তৈরি করে তাদের দেওয়া হয়। আমি আজকেই শুনতে পেলাম, কেন্দ্রীয় সরকার একটা সিদ্ধান্ত নিয়েছেন যে ঐ হাসপাতালটি এবং ইনস্টিটিউটটি পশ্চিমবাংলা থেকে তুলে নিয়ে বিহার অথবা উড়িষ্যাতে নিয়ে যাওয়ার পরিকল্পনা গ্রহণ করেছেন এবং হাসপাতালের কাজ প্রায় বন্ধ করে দেওয়া হয়েছে। তাই আমি আপনার মাধ্যমে আমাদের ওয়েলফেয়ার মিনিস্টারের দৃষ্টি আকর্ষণ করছি যাতে তিনি কেন্দ্রীয় সরকারের কাছে এ ব্যাপারে রাজ্য সরকারের মনোভাব ব্যক্ত করেন এবং ঐ হাসপাতালটি এবং ইনস্টিটিউটটি যাতে থাকে তার জন্য উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করেন।

## Motions Under Rule 185

**Mr. Speaker :** There are two Motions on the same subject. Both the Motions will be taken up together. I call upon Shri Kamal Sarkar to move his Motion.

**Shri Kamal Sarkar :** Mr. Speaker, Sir, I beg to move that—

"Whereas this Assembly notes with grave concern the two sug-

gestions/directions from the Government of India, one from the Ministry of Agriculture asking the State Government to reduce the cultivation of jute in this State in phases, which will result in serious dislocation of the rural economy of this State, and the other from the Ministry of Railways directing that consignments of salt, cement and fertilizers for railway transport must be packed in synthetic fibre bags instead of gunny bags as at present;

Whereas this Assembly is of the view that these suggestions/directions will cause serious damage to the jute industry and the workers employed therein;

Whereas it is apprehended that this policy will lead ultimately to the replacement of jute industry by the synthetic fibre industry causing serious crisis in industrial economy of the State;

Whereas these moves of the Government of India are fraught with very grave consequences for the entire economy of this State and for the matter of that of the whole country and will eventually mean the ruination of the 2.5 million farmers and agricultural labourers engaged in cultivation in this State and 2 lakhs of workers engaged in the jute mills of this State, besides many more depending for their subsistence on the trade in the jute goods and raw jute;

Whereas an abiding solution of the problems of the jute growers and the jute industry can be found only in the nationalisation of the jute industry and taking under State control the export trade in jute goods and raw jute which will go to strengthen the economic base of the country as a whole and will continue to remain an important source of earning foreign exchange;

This Assembly, therefore, urges the Government of India through the State Government to rescind the aforesaid suggestions/directions of the Ministry of Agriculture and the Ministry of Railways respectively and to take steps for the immediate nationalisation of the jute industry and export trade in raw jute and jute goods.''

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটা ছাপার অক্ষরে ইতিমধ্যে সারকুলেট করা হয়েছে। নূতন করে আর কিছু বলছি না, কালকে কিছুটা আলোচনা করা হয়েছিল হাউসে। বিষয়টি আমরা অনেকবার আলোচনা করেছি, সেজন্য আমি একথাটি বলব, প্রস্তাবটা উত্থাপন করে, পরবর্তীকালে প্রয়োজন হলে আমি বলব। আমাদের বিধানসভায় সর্বসম্মত একটা অভিমত, আমাদের অত্যন্ত প্রয়োজন যে পাট শিল্প সেই শিল্প বিপন্ন প্রায় এবং এটার উপর শুধু পশ্চিমবাংলার অর্থনীতি নয়, ভারতের অর্থনীতি ওতপ্রোতভাবে জড়িত। আমরা দেখতে পাচ্ছি যে ঐ কৃত্রিম পাটের সমস্ত কিছু বিলি করা হচ্ছে। আগে দেখেছিলাম যে বাঙ্গুর তিনি উদ্যোগী হয়েছিলেন

এবং হয়ে এটা করেছিলেন। অথচ বাঙ্গুরের নিজের আলাদা জুট মিল আছে, জুট শিল্পের সঙ্গে জড়িত আছেন, তিনি কয়েকবার আই. জে. এম. এর চেয়ারম্যান, ডেপুটি চেয়ারম্যান হয়েছিলেন অথচ সেই জিনিসটাকে নষ্ট করে দেবার চেষ্টা হচ্ছে। আমরা মাঝে মাঝে সমালোচনা করে বলি যে নীল চাষের মতো পরিকল্পনা নিচ্ছে। নীল চাষ একটা স্বাভাবিক উপায়ে গিয়েছিল চাষীদের উপরে অত্যাচারের প্রতীক হিসাবে নীল চাষ হয় কিন্তু পাটের ব্যাপার তা নয়, পাট হচ্ছে, যার উপর গোটা অর্থনীতি নির্ভরশীল। অর্থনীতির নির্ভরশীলতার ক্ষেত্রে যেটা ছাড়া শুধু পশ্চিমবঙ্গ নয় সমগ্র পূর্বাঞ্চলীয় ভারতবর্ষ আজকে দাঁড়াতে পারে না। বৈদেশিক মুদ্রা পাওয়ার একটা প্রধান হাতিয়ার ছিল এই পাট। আমার কিছুকাল আগে চিনে যাবার সৌভাগ্য হয়েছিল, আরও অনেকে গিয়েছিলেন, চিন থেকে একবার আগে যখন এসেছিলেন তাঁরা এই বিপুল পরিমাণ পাট চাষ দেখে আমাকে বলেছিলেন যে ভারতবর্ষের মতো এত ভাল পাট আমাদের হয় না। কিন্তু যা হয় আমরা সেটাকে রক্ষা করি। আমরা দেখছি পাটের একটা ভীষণ অবস্থা হচ্ছে। এর কোনও বিকল্প নেই। আমাদের সভ্যরা এই নিয়ে একবার ডেপুটেশন দিয়েছিলাম, এখানে সর্ব দলমত নির্বিশেষে দিল্লিতে গিয়ে ডেপুটেশন দিয়েছিলাম, যে কোনও কারণে হোক সেই সময় সুব্রত বাবু ছিলেন কি না জানি না, তাঁর দলের লোকেরা ছিলেন। সেই সময়ে শ্রীমতী ইন্দিরা গান্ধী বলেছিলেন আমরা এটা দেখছি, এর দ্বারা কোনও সুবিধা হচ্ছে না তুলে দেওয়া ছাড়া উপায় নেই। আমি বললাম আজকে পৃথিবীর অন্যান্য সমস্ত দেশ চিন, জাপান, অস্ট্রেলিয়া, নূতন করে পাট শিল্পের মধ্যে ঢুকছে, এই রকম যখন অবস্থা আপনি করবেন না কেন? তিনি বললেন আমরা স্টাডি করব, দেখব, এখন কোনও জবাব দিচ্ছি না, পরে যদি এটা বাঁচাবার কোনও উপায় থাকে তো চেষ্টা করব। ভারতবর্ষ এখন একটা অন্যরকম মনোভাব নিয়েছে। আমি অত্যন্ত আনন্দিত যে কংগ্রেস বেঞ্চ থেকে একটা উদ্যোগে নেওয়া হয়েছে এবং তাঁরা বলেছেন যে এটাকে বাঁচানো দরকার আজকে যখন সকলে মনে করছেন কংগ্রেসের নেতারা, আই. এন. টি. ইউ. সি.-র নেতারা আমরা কমিউনিস্টরা মনে করছি, এই রকম যখন অবস্থা তখন এই শিল্পকে বাঁচাবার জন্য আমাদের যা করা দরকার তা করা উচিত। উপস্থিত আমি এই কথা বললাম, পরবর্তীকালে আলোচনার সময়ে আমার যদি কিছু বলার থাকে তো তাহলে বলব।

[2-30 – 2-40 P.M.]

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আন্ডার রুল ১৮৫ আমার যে মোশনটা আছে চটকল সম্বন্ধে আমি আপনার সামনে সেটা উপস্থিত করছি।

"যেহেতু চট শিল্পের উপর পশ্চিমবঙ্গ সমেত ভারতবর্ষের অন্যান্য রাজ্যের অর্থনীতি অনেকাংশে নির্ভরশীল;

যেহেতু পশ্চিমবঙ্গের প্রায় ৪০ লক্ষ মানুষ এই শিল্পের সাথে যুক্ত;

যেহেতু ৬০টি চটকল বন্ধ হলে প্রায় ৩ লক্ষ শ্রমিক বেকার হয়ে যাবে;

যেহেতু এই রাজ্যের প্রতি ৫ জন মানুষের প্রায় ১ জন এই শিল্প ও কাঁচা পাটের উৎপাদনের উপর নির্ভরশীল;

সেইহেতু এই সভা দাবী জানাচ্ছে যে চট শিল্প ও পাট চাষীদের স্বার্থে দেশে সিন্থেটিক ব্যাগ তৈরি ও আমদানী বন্ধ করা হোক এবং চট শিল্পের জাতীয়করণ করা হোক।"

স্যার, অমল বাবু বলেছেন যে, চটশিল্পের সংগঠিত শিল্প-শ্রমিক এবং কাঁচা পাটের উৎপাদনকারীদের ভাগ্যের সঙ্গে পশ্চিমবাংলার ভাগ্য জড়িত হয়ে রয়েছে। সম্প্রতি সংবাদপত্রের খবরটা যাচাই করবার পর মাননীয় মুখ্যমন্ত্রী বিধান সভার ভেতরে যে সংবাদ পরিবেশন করেছেন তাতে আমরা সবাই উদ্বিগ্ন। আমরা গভীরভাবে মনে করি, পশ্চিমবঙ্গের অর্থনীতিতে, ভারতবর্ষের অর্থনীতিতে এর একটা সুদূর প্রসারী ফল ফলবে। প্রথমেই মনে রাখতে হবে যে, ভারত সরকার ৩০০ কোটি টাকার বৈদেশিক মুদ্রা এর মাধ্যমে অর্জন করে থাকেন। তাছাড়া আজকেও আমাদের প্রায় ৩ লক্ষ সংগঠিত শ্রমিক এবং প্রায় ১৫ লক্ষ মানুষ কাঁচা পাট উৎপাদনের উপর নির্ভরশীল। কেন্দ্রের পক্ষ থেকে হঠাৎ যা করতে চাওয়া হচ্ছে, সে ব্যাপারে আমরা গভীরভাবে মনে করি, আজকে আমলাতন্ত্র ঐ পাটকলের মালিক, পুঁজিপতিদের মুনাফা বাড়িয়ে নিয়ে যাবার জন্য পশ্চিমবঙ্গে তথা পুর্বাঞ্চলের জন্য এই ধরনের একটা সিদ্ধান্ত গ্রহণ করেছেন। আজকে এই হাউস থেকে বলছি যে, পাট চাষ পশ্চিমবাংলায় বন্ধ হবে না। যে কোনও মূল্যে আমরা বাংলার পাট চাষীদের বাঁচাব, পাট শিল্পকে বাঁচাব। এ-ব্যাপারে কোনওরকম সঙ্কীর্ণ রাজনীতি নয়, কারণ পশ্চিমবাংলার স্বার্থেই পাট চাষী এবং পাট শিল্পকে বাঁচাবার প্রয়োজন আছে। যখন লড়াই করে আমরা বলেছিলাম, সিন্থেটিক ব্যাগ কখনও গানি ব্যাগের বিকল্প হতে পারে না, তখন ঐ আমলাতন্ত্রের অফিসাররা বলেছিলেন যে সিন্থেটিক ব্যাগকে গানি ব্যাগের বিকল্প করতে দেব না। কিন্তু পরবর্তীকালে নূতন করে চক্রান্ত হল, বলা হল — বাইরে থেকে সিন্থেটিক ব্যাগ আনা হবে না। কিন্তু দেখা গেল, সিন্থেটিক র ম্যাটোরিয়ালস অতি সস্তায় কিনে নিয়ে এসে আমাদের ফিনান্সিয়াল ইনস্টিটিউটের টাকায় তারা এখানে সিন্থেটিক ব্যাগ উৎপাদন শুরু করেছে এবং র ম্যাটেরিয়ালস সস্তা হওয়ায় গানি ব্যাগের তুলনায় তার টোটাল কস্টও কম হচ্ছে। এমন কি, দেখা গেল জুটের ক্ষেত্রে হ্যাজার্ডের যে সমস্যা, সিন্থেটিক ক্ষেত্রে কোনও হ্যাজার্ডও নেই। ফলে আজকে অতি সহজেই সিন্থেটিক ব্যাগ তৈরি করা হচ্ছে। নিজেদের হাতে যে সব চটকলগুলি আছে সেগুলিকে সিক করে সরকারের ব্যাঙ্ক থেকে টাকা আদায় করে নিয়ে বাইফারকেশন করে সিন্থেটিক কারখানায় পরিবর্তিত করছে। যেখানে হুকুমচাঁদ জুটমিল, নিউ সেন্ট্রাল জুট মিল এবং গৌরীপুরে ১১ হাজার শ্রমিক কাজ করতেন, আজকে সেখানে মাত্র ৬ হাজার শ্রমিক কাজ করেন! আজকে তারা ভারতের টাকায় সিন্থেটিক ব্যাগ তৈরি করে মুনাফা লুটছে। এটা একটা অভূতপূর্ব ব্যাপার! একে কিভাবে অনুমোদন করব জানি না। কিন্তু বাংলার হাজার হাজার, লক্ষ লক্ষ মানুষ এর উপর নির্ভর করছেন। যখন বক্তৃতা করছি তখন ৬টি কারখানা বন্ধ হয়ে গেছে। একে একে এগুলো বন্ধ হয়ে গেছে। আমি দায়িত্ব নিয়ে বলছি — আই. জে. এম. এর. পক্ষ থেকে হুমকি দেওয়া হয়েছে যে, মে-জুন মাসের মধ্যে তারা আরও ৫টি কারখানা এখানে বন্ধ করে দেবে। এক সময় শ্রীমতী ইন্দিরা গান্ধী এফ. সি. আই-কে, সিমেন্ট শিল্পকে গানি ব্যাগ ব্যবহার করতে বাধ্য করেছিলেন। সেক্ষেত্রে সেকেন্ড-হ্যান্ড ব্যাগ না ব্যবহার করতে পর্যন্ত তিনি এফ. সি. আই.-কে বাধ্য করেছিলেন। কিন্তু আজকে একচেটিয়া পুঁজির চাপে ডোমেস্টিক কনজাম্পশনের ক্ষেত্রে পর্যন্ত গানি ব্যাগ ব্যবহার ১৫ শতাংশ কমিয়ে দেওয়া হয়েছে যাতে

সিন্থেটিক ব্যাগ আরও বেশি চালু করতে পারেন। কিন্তু গানি ব্যাগ ব্যবহার করলে এত বেশি বিদেশের উপর নির্ভর করতে হয় না। আজকে আমরা চটকল আধুনিকীকরণের বিরুদ্ধে নয়, যাঁরা চটকলে ট্রেড ইউনিয়ান করেন তাঁরা আধুনিকীকরণের বিরুদ্ধে নয়। আধুনিকীকরণের নাম করে বহু চটকল মালিক দেখবেন ব্যাঙ্কে:. কাছ থেকে টাকা নিচ্ছে, বলছে মর্ডানাইজেশন করবে। কিন্তু মর্ডানাইজেশন তো দূরের কথা একটা মেশিন পর্যন্ত বসাচ্ছে না। একটা জেনারেটর বসালে উৎপাদন বেড়ে যায়, কিন্তু সেটাও আজকে করা হচ্ছে না। বাইফারকেটেড প্রোডাকশন করার চেষ্টা করা হচ্ছে। বিভিন্ন চটজাত দ্রব্য বিদেশের বাজারে ডিমান্ড রয়েছে, ওয়াল ম্যাট, কারপেট এই সবের এবং রিসার্চ ইন্সটিটিউট পর্যন্ত আছে। এই সব জায়গায় ব্যবসায়ীরা যাচ্ছে না। ফাটকা ব্যবসাদারদের মধ্যে জুট কেনার দালাল তৈরি হয়ে গেছে। খাতাপত্রে জুট কেনার নাম করে কোটি কোটি টাকা ফাইনান্সিয়াল ইন্সটিটিউটের কাছ থেকে নিয়ে নয় ছয় করে দিচ্ছে। এর জন্য আমরা দলমত নির্বিশেষে বলেছি জে. সি. আই.-কে যে আপনাদের একটা ইনফ্রাস্ট্রাকচার রয়েছে, আপনাদের নূতন আইনের দরকার নেই, আপনারা টোটাল পারচেজ করুন। তারপর ৬০টি মিলে যার যে রকম দরকার সেটা বন্টন করে দিন। নূতন কোনও সংশোধনীর পরিবর্তন করতে হবে না, বিজনেস কন্ট্রোল করার কোনও প্রয়োজন নেই, শুধু একটা টোকেন নির্দেশ। সেই নির্দেশ দিলে কয়েক লক্ষ মানুষ — এক একটা মানুষের সঙ্গে ৫ জন করে মানুষ যুক্ত আছে — এবং যদি ৪০ লক্ষ মানুষকে এর সঙ্গে যুক্ত করা যায় তাহলে ২ কোটি মানুষের রুটি-রুজি সুরাহা হয় এবং সেই নির্দেশের উপর সেটা নির্ভর করছে। সেই জন্য আমার দাবি একদিকে ৬০টি চটকলকে জাতীয়করণ করতে হবে তবে সমস্যার সমাধান হবে অপর দিকে এই দাবি হল এখান থেকে আমলাতন্ত্রকে বলতে হবে, গভর্নমেন্টকে বলতে হবে — এই ব্যাপারে মুখ্যমন্ত্রী নিজে গেলে ভাল হয় কারণ সবাই মিলে দলবদ্ধ ভাবে গেলে শুধু রাজনীতি হবে — জুটের সাবস্টিটিউট প্রোডাকট যে সিন্থেটিক তার মূল্য যেন গানি ব্যাগের কম কোনও ∴মে না হয়। ভয়ঙ্কর ব্যাপার হয়ে যাচ্ছে এবং তার জন্য তদবীর করা দরকার। এই ব্যাপা: যাবার দরকার আছে। আজকে বিধানসভার মধ্যে দিয়ে মানুষের মধ্যে অন্তত প্রতিফলিত হোক যে এই কয়েক কোটি বাংলাদেশের মানুষের স্বার্থে ট্রেড ইউনিয়ান তাকে বাঁচাবার চেষ্টা করছেন। আধুনিকীকরণের বিরুদ্ধে আমরা নয়, এই যে ঢালাও নির্দেশ যে পাট উৎপাদন বন্ধ হোক এর বিরুদ্ধে আমরা। এই বিধানসভা থেকে একটা ধ্বনি সোচ্চার হোক পাট উৎপাদন বন্ধ হবে না, পাট চাষ করব, পাট চাষ বেশি হবে, বাংলাদেশের শিল্প বাঁচবে — এই প্রস্তাব এখান থেকে গ্রহণ করা হোক।

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে যে প্রস্তাব মাননীয় কমল বাবু এখানে উত্থাপন করেছেন এটা পশ্চিমবাংলার অর্থনীতির পক্ষে অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়। ৩০শে এপ্রিল তারিখে এই পূর্বাঞ্চল পশ্চিমবাংলা, বিহার, উড়িষ্যা এবং আসাম ওদের ১৯৮৬ সালের যে খরিফ পূর্তি প্রোগ্রাম আছে সেখানে যা আলোচনা হয়েছে সেই আলোচনার মূল কথা যা ছিল সেই নিয়েই আন্দোলন চলছে এবং সেটা হল পাটের দর বেড়ে গেছে। এই আলোচনা প্রসঙ্গে কেন্দ্রীয় সরকারের যিনি প্রতিনিধি তিনি এখানে জানিয়েছেন যে পাটের ভবিষ্যত নেই, আন্তর্জাতিক বাজারে সিন্থেটিকের সাথে কমপিটিশন হচ্ছে এবং অভ্যন্তরীণ বাজারেও হচ্ছে। তাঁদের নির্দেশ বলুন আর পরামর্শ বলুন এটা ক্রমশ কমাতে হবে এটা বলা

হয়েছে। তার মানে গ্র্যাজুয়ালী ফ্রিজিং কনডিশন প্রকল্পের কথা বলা হয়েছে। এটা একটা অত্যন্ত সিরিয়াস কথা এই একটা ইঙ্গিত রয়েছে। একটা কথা আগেই বলা হয়েছে সেটা সুব্রত বাবু জানেন এবং সবাই জানেন যে অর্থকরী ফসল হিসাবে অবিভক্ত বাংলায় এবং বিভক্ত বাংলায় পাটই মূল। অন্য জায়গায় সেটা কোথায় তুলা এবং কোথায় আখ। এখানকার অর্থকরী ফসল হচ্ছে পাট। এই পাট চাষের সঙ্গে প্রত্যক্ষ ভাবে যুক্ত আছে ২৫ লক্ষ মানুষ এবং পরোক্ষ ভাবে যুক্ত আছে ৪০ লক্ষ গ্রামের পরিবার এবং এরা সম্পূর্ণ পাটের উপর নির্ভরশীল। অন্য দিকে পাট শিল্পের উপর ২ লক্ষের উপর — আগে আরও বেশি ছিল — শ্রমিক নির্ভরশীল। এই রকম একটা ব্যাপারে — পাট আমাদের এখানকার উন্নতির অন্যতম প্রধান বিষয় — এই জিনিস হতে পারে না।

[2-40 – 2-50 P.M.]

আর ঐ রকম ভাবে হওয়া উচিত নয়। এখানে কতকগুলো বিষয়ে বলা হয়েছে — যেমন, একটা জিনিস বলা হয়েছে যে, আন্তর্জতিক বাজারে সিন্থেটিক কম্পিটিশন হচ্ছে। এই রকম তো বহু বিষয়েই হচ্ছে। তাহলে একটা কম্পিটিশন হচ্ছে বলেই সেখানে তাঁরা তাঁদের নিজেদের গুরুত্বপূর্ণ শিল্পকে বাঁচাবার ব্যবস্থা নিচ্ছেন। আজকে কম্পিটিশনের জন্য নানা রকম ব্যবস্থা — একটা রাজ্য অন্য রাজ্যের জন্য নিচ্ছে, যার জন্য টারিক ওয়ার হচ্ছে। আমরা খবর নিয়ে দেখেছি যে, বাংলাদেশে পাট একটা মস্ত বড় ইন্ডাস্ট্রি। এই শিল্পের ক্ষেত্রে সেখানেও আন্তর্জাতিক বাজারে প্রতিবন্ধকতা আছে, অন্যান্য আরও নানা অসুবিধাও আছে। সেজন্য সেখানে তাঁরা কতকগুলি কার্যকর ব্যবস্থা নিয়েছেন যাতে এই শিল্প, যেটা আন্তর্জাতিক ক্ষেত্রে এবং অর্থনীতির দিক থেকে অত্যন্ত গুরুত্বপূর্ণ, সেটা যাতে নষ্ট না হয় এবং বেঁচে থাকে, তার জন্য নানা রকম বাধানিষেধ আরোপ করা হয়েছে। ঐ সমস্ত ন্যূডলস সিন্থেটিক প্রোডাক্টগুলিকে বন্ধ করার জন্য তাঁরা ব্যবস্থা নিয়েছেন। সেখানে সরকারের তরফ থেকে এই ব্যবস্থা তাঁরা নিয়েছেন। কিন্তু এখানে হচ্ছে সম্পূর্ণ উল্টো জিনিস। এটা আমাদের পরিষ্কার করে ভাবতে হবে। সমস্যাটা ঘণীভূত হচ্ছে এই কারণেই যে, রেলওয়ে বোর্ড সম্প্রতি একটা নির্দেশ দিয়েছেন — বোম্বে, মাদ্রাজ এই সমস্ত জায়গা থেকে যে নুন আসে, সেগুলো যে বস্তাতে আসে, তাতে পাটের বস্তা ব্যবহার করা হত — এখন থেকে বস্তাগুলো হবে সিন্থেটিকের এবং তা না হলে হবে না। আমরা হিসাব করে দেখেছি যে, তাতে ৫০,০০০ হাজার টন, তার মানে টোটাল প্রোডাকশনের ফাইভ পারসেন্টের উপর — ফাইভ পারসেন্ট মার্কেট এই ভাবে নষ্ট হচ্ছে। রেলওয়ে বোর্ডের নির্দেশের জন্য এটা হচ্ছে। এখন সিমেন্ট যা বহন করা হয়, টোটাল সিমেন্টের যতখানি রেলওয়ের মাধ্যমে বহন করা হয়, তার ৭০ ভাগ হচ্ছে জুট ব্যাগ এবং বাকি ৩০ ভাগ হচ্ছে পেপার বা অন্য ভাবে বহন করা হয়। অর্থাৎ টোটাল ২০ পারসেন্ট সিমেন্ট। ফার্টিলাইজারের ব্যাপারে দেখুন — সেখানে ফাইভ পারসেন্ট — কেন্দ্রীয় সরকারের নিজস্ব যেগুলি আছে, তাঁদের উপরেই পাট শিল্প বেশি করে নির্ভর করছে — কেন্দ্রীয় সরকার এগুলোতে সরকারি নির্দেশ যে ভাবে দিয়েছেন, সেগুলো ভাল ভাবে বোঝা দরকার। অর্থাৎ হোল মার্কেট তাঁদের উপরেই নির্ভর করছে। আমি প্রোডাকশনের ফিগারটা একটু পড়ে শোনাই। পাটের দরটা একবারেই অস্বাভাবিক ভাবে বেড়েছিল — ১৯৮৫-৮৬ সালে ৮০০ টাকা থেকে ১১০০ টাকা দর পাওয়ার জন্য ৭ লক্ষ ৩০ হাজার

হেক্টর জমিতে পাট চাষ হয়েছিল এবং প্রোডাকশন হয়েছিল ৭৩.৮৯ লক্ষ বেল। তাছাড়া দেখতে পাচ্ছি ৪-৫ লক্ষ হেক্টরের মতো জমিতে হয় এবং প্রোডাকশন ৪৪, ৪২, ৪৩ লক্ষ বেল-এর মতো হয়। এবারের কথা আমি বলছি, এবারে ৪৭ লক্ষ বেল প্রোডাকশন হয়েছে। এই ক্ষেত্রে ওঁরা বলছেন, এর উৎপাদন ক্রমশ কমিয়ে আনতে হবে। সেজন্য মুশকিলটা হচ্ছে এখানেই। এই কথাটা আমাদের পরিষ্কার বুঝতে হবে, যে পলিসিটা নেওয়া হচ্ছে — পাটশিল্পকে ক্রমশ একটা ডাইয়িং শিল্প হিসাবে ধরে নিয়ে, তাকে সেখান থেকে বেরিয়ে এসে এবং তার বিকল্প হিসাবে সিন্থেটিকের যে বিষয়টি রয়েছে, সে সম্বন্ধে আমাদের বিশেষ ভাবে ভাবতে হবে। কারণ পাট শিল্পের সঙ্গে আমাদের ভারতবর্ষের অর্থনীতি বিশেষ ভাবে জড়িত — বর্তমানে বছরে ৩০০ কোটি টাকার মতো ফরেন এক্সচেঞ্জ এই শিল্প থেকে উপার্জন হয়। পাট শিল্পের উৎপাদন কমে গেলে আমাদের দেশের অর্থনীতি অনেক দুর্বল হয়ে পড়বে। একদিকে যেখানে পাটের উৎপাদন কম করতে বলছেন অপরদিকে ওঁরা আবার বলছেন যে, আমাদের বৈদেশিক বাণিজ্য বাড়ছে না। আমাদের আমদানি করতে হচ্ছে বেশি এবং এর ফলে বৈদেশিক বাণিজ্যে ঘাটতি দেখা দিচ্ছে বিপুল ভাবে। ষষ্ঠ যোজনায় ঘাটতি হয়েছে ৫।। হাজার কোটি টাকা। ভারত সরকার এখন বলছেন যে ৭ম যোজনায় আমরা এক্সপোর্ট ক্রমশ বৃদ্ধি করব এবং ইমপোর্ট-এর পরিমাণ কম করতে পারব। প্রথম বছরের হিসাব কভার করতে প্রায় ৮,৫০০ হাজার টাকা লেগেছে, শেষ পর্যন্ত হয় তো এটা ৯ হাজারে পৌছবে। সেই ক্ষেত্রে এক্সপোর্ট করবার যে একটা ব্যবস্থা করা হচ্ছে এটা একটা মস্ত বড় জিনিস। এক্সপোর্ট আর্নিংয়ের জন্য এবং সিন্থেটিক করার জন্য ইম্পপোর্ট করতে হবে ওই সমস্ত জিনিস যার থেকে সিন্থেটিক ফাইভার হবে, নুডুল বা হাইডেনসিডি পলিথিন বলুন বা অন্য কিছু বলুন এইসবগুলো হবে। কিন্তু সেইদিক থেকেও ক্ষতিকারক হচ্ছে এতে এতগুলো লোকেদের রুজি-রোজগার এটাতে প্রতিহত হয়। সেইজন্য আমাদের প্রস্তাবে যেটা বলা হয়েছে এবং আজকে যে আলোচনা হয়েছে সেটা যাতে থাকে এবং ওই জিনিসটা যাতে না হয় সেই দিকটা দেখতে হবে। তারপরে রেল অর্ডার এটা তো বিচ্ছিন্নভাবে দেখলে হবে না। এর পরে ইন্টারন্যাশনাল কম্পিটিশনের ক্ষেত্রে বা আন্তর্জাতিক ক্ষেত্রে যে জিনিসগুলি হচ্ছে সমস্ত দিক বিবেচনা করে পাট শিল্পের মতো একটা গুরুত্বপূর্ণ শিল্পকে কিভাবে আজকের যুগে টিকিয়ে রাখা যায় তা আজকে পরিপূর্ণভাবে আলোচনা করা দরকার। সেইদিক থেকে যে জিনিসগুলি করা হচ্ছে সেইগুলি বন্ধ করা দরকার। তারপরে রেল অর্ডার কেন বন্ধ হচ্ছে? এই ব্যাপারে জ্বালান সাহেব যে কথা বলেছেন সেই ব্যাপারেই বলছি যে ন্যাশনাল স্ট্যান্ডার্ডাইজেশন কমিটি তারা রেকমেন্ড করেছেন যে হ্যাঁ এই জুট প্যাকেটিং করতে হবে, এটা হতে পারে কিন্তু এখন কথা হচ্ছে কি — পলিথিন ব্যাগ যেটা আছে তাতে আমরা দেখছি যে জ্বালান সাহেবের কথা আছে এবং আজকে বিবৃতি দিয়েছেন তাতে জানলাম এই ব্যাগ ৩.২০ পয়সাতে পাওয়া যেত এবং এখন যে লাইট ব্যাগ করা হয় আগে যেমন স্টান্ডার্ড ব্যাগ করা হত সেটা ৫৩১ গ্রামের সেটাকে কমিয়ে এখন ৪৩০ গ্রামের করা হল। সুতরাং এই লাইট ব্যাগ করতে গেলেও অন্তত পক্ষে ৪.৪০ পয়সার কমে হচ্ছে না। সুতরাং শুধু লাভটা দেখতে গিয়ে কি করে কিসে লাভ পাওয়া যায়, সস্তায় পাবে এটা নিয়ে চিন্তা করলেই হয় না। অন্য শিল্পে যেমন কম্পিটিশন হয় — যেমন বিদেশের কোনও জিনিসে — তার একমাত্র উপায় হচ্ছে পৃথিবীতে যে জিনিসগুলি করে তার এগেন্সেট একসাইজ ডিউটি বসিয়ে দেওয়া হয় যাতে

তারা এই পাটে কম্পিটিশন করতে না পারে। সেই ব্যবস্থা করা হয় আমাদের সেভ করার জন্য করে এবং এটা চিরকাল সকলে করে আসছে এবং করছে। সেই দিকে না গিয়ে এইরকম ধরে নিলাম যে প্রত্যেক ক্ষেত্রে কম্পিটিশন আসবে, কিন্তু যেমন টি তে কম্পিটিশন নেই এইরকম কতগুলি বিষয়ে কম্পিটিশন নেই। কিন্তু আজকে পৃথিবীতে সমস্ত বিষয়ে কম্পিটিশন রয়েছে এবং সেটাকে ধরে নিয়ে এবং রিয়েল সিচুয়েশানকে ধরে নিয়ে সেখানে কি এফেকটিভ নিতে পারে যাতে আমাদের দেশের মূল শিল্পগুলিকে রক্ষা করতে পারে সেটা দেখতে হবে এবং তা নিয়ে বিবেচনা করা দরকার। সেইজন্য বেশি সময় না নিয়ে এটা অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয় এবং এটাকে লাইটলি আলোচনা হওয়া উচিত নয়। কারণ এটাতে সমস্ত যারা ইনভলভড আছে তাদের সকলকে নিয়ে এটা সিরিয়াসলি আলোচনা করা দরকার। তাতে মূল কথাটা থাকবে পাটের উপরে। আমরা এই ব্যাপারে এগ্রিকালচারাল ডিপার্টমেন্টের সঙ্গে কথা বলেছি। কমল বাবুও এই ব্যাপারে বলবেন শেষের দিকে। তবে ভুলে গেলে চলবে না যে পাট সাধারণত উঁচু জায়গায় হয়। পার্টিশন যখন হয় তখন সমস্ত পাটকলগুলি এবং পাটের জমিগুলি পড়ল ওই দিকে এবং তার জন্য জুট অফিসার নিয়োগ করে গাঁয়ে গাঁয়ে গিয়ে প্রোপাগান্ডা করে এই জুট কাল্টিভেশন করতে হয়েছে। দীর্ঘদিন ধরে সেখানকার ওই ডাঙ্গা জমি নিয়ে আমি ওদের সঙ্গে আলোচনা করেছি। সেখানে অন্য বিকল্প চাষ করব বললেই করা যায় না, কতগুলি এমন জমি আছে যেখানে পাটের চাষ না করতে পারলে অন্য কোনও জিনিস করা যায় না। একটা সাংঘাতিক ব্যাপারে সেখানে, এগুলো নিয়ে একটা তুঘলকী কান্ড করলে হবে না। এর বিরুদ্ধে দেশের অবস্থা কি হতে পারে, দেশের অর্থনীতি কোনওটায় কী হতে পারে সমস্ত জিনিসটা বিবেচনা করা দরকার। তাহলে তার পর সেই দিক থেকে আমি যদি বলি ওই সিন্থেটিক লবির চাপে পড়ে এই জিনিস কেন্দ্রীয় সরকার থেকে করবার চেষ্টা করছেন হয়ত মিথ্যা বলা হবে না। এর মধ্যে অনেকখানি সভ্যতা আছে এবং এর বিরুদ্ধে ভেরী পাওয়ার ফুল লবি আছে, সেখানে সমস্ত জিনিসটা নষ্ট হয়ে যেতে পারে। পশ্চিমবঙ্গের স্বার্থে আমরা আশা করব অন্ততপক্ষে এই ব্যাপারে আসুন আমরা একমত হয়ে যাতে আমরা এই বিষয়ে সকলে মিলে চেষ্টা করতে পারি সেই দিকে আপ্রাণ চেষ্টা করতে হবে।

[2-50 – 3-00 P.M.]

**ডাঃ জয়নাল আবেদিন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে পাট চাষী এবং পাট ব্যবসায়ীদের যে সঙ্কট দেখা দিয়েছে তাতে সবার উচিত — প্রয়োজনীয় উপায় উদ্‌ভাবন করা এবং এর ব্যবস্থা গ্রহণ করা। কি ভাবে আমরা এই সঙ্কটের মোকাবিলা করব সেটা মন্ত্রী মহোদয়কে জানিয়ে দিতে চাই। পাটের সঙ্কট খুব গুরুতর নয়। যখন বাংলা অবিভক্ত ছিল — তখনও স্বাধীন হয় নি — ইন দি ইয়ার ১৯৩৯-৪০ তে বেঙ্গল প্রভিনশিয়াল গভর্নমেন্টে যারা জুট রেগুলেশন অ্যাক্ট করতে বাধ্য হয়েছিল, বিকজ অফ দি প্রোডাকশন, তখন মিল এবং মিল প্রোডাক্টসের সিন্থেটিক কম্পিটিশন হয় নি; কিন্তু because necessity to regulate cultivation of Jute. এটা প্রণয়ন করতে হয়েছিল। In the year 1940 Bengal Jute regulation act এর দুটো লক্ষ্য ছিল। ১ নম্বর যেটা সেটা হচ্ছে, কোথায় কোথায় কি পরিমাণে জুট উৎপন্ন হয় তার একটা রেকর্ড তৈরি করা; অ্যান্ড টু ডাইরেক্ট

অ্যান্ড কন্ট্রোল দি প্রোডাকশন অফ জুট, আপনাদের সকলের মনে আছে বিচার করতে গিয়ে তৎকালীন সময়ে ওদের বলা হত প্রিমিয়ার, প্রাইম মিনিস্টার নয়, সেদিন প্রভিনশিয়াল অ্যাডভাইসরী কমিটি করেছিলেন এবং গ্রাম লেবেলে তারা ইউনিয়ন অ্যাডভাইসরী কমিটি করেছিলেন — জুট কমিটিতে। এটা ছিল নমিনেটেড বাই দি গভর্নমেন্ট — ১০০ পারসেন্ট নমিনেটেড বাই দি গভর্নমেন্ট। যেখানে ইউনিয়ন বোর্ডের প্রেসিডেন্ট পর্যন্ত সিলেকটেড। কিন্তু জুট কমিটি যেটা ইউনিয়ন লেবেলে হয়েছিল সেটা অ্যাবসলিউটলি নমিনেটেড বাই দি কালেক্টার। জুট অ্যাডভাইসরী কমিটি যেটা স্টেট লেবেলে, সেটাও নমিনেটেড বাই দি গভর্নমেন্ট এটা নিশ্চয় আপনারা জানেন। আজকে যে দুটি প্রস্তাব উত্থাপন করা হয়েছে এখানে সেগুলির ব্যাপারে আমি প্রথমেই কমল বাবু এবং সুব্রত বাবুকে বলতে চাই, একটি লাইন কি যোগ করা যায়, Indian economy indebted to the farmers of West Bengal for quickly meeting the demands of Jute mills by producting Jute. যে কথাটা বিনয় বাবু বললেন যে, "জুট অফিসার নিয়োগ করে আমাদের পাট উৎপাদনের ক্ষেত্রটা পূর্ববঙ্গে বাড়ালেন এবং সেটাকে নিয়ে এলেন পশ্চিমবঙ্গে। চাষীদের কাছে এটা কৃতজ্ঞতার ব্যাপার"। We express our gratitude to the farmers for quickly meeting the demands of Jute mills by quickly producing raw jute in West Bengal. এটা আমার বোধ হয় বলা দরকার তা না হলে আমরা কৃতজ্ঞতার সঙ্গে একটা মস্ত বড় অবদান অনুক্ত রাখব। আমি সেইজন্য বলতে চাই যে এটা এই হাউস নিয়েছে। কিন্তু মোশনের পর আজকে চিফ মিনিস্টার আছেন, এগ্রিকালচারাল মিনিস্টার আছেন, পঞ্চায়েত ও ভূমি রাজস্বমন্ত্রীও আছেন আমরা সচরাচর সিলেক্ট কমিটি করি অন বিলস লেজিসলেশন। কিন্তু হাউস অফ কমন্সে নজির আছে মোশনের পর সিলেক্ট কমিটি করা যায়। এটাকে অস্থায়ী বা টেম্পোরারি মনে করছি না। সেখানে আরও শোধরাবার জন্য, সমস্যাগুলিকে অনুধাবন করবার জন্য এবং প্রকৃত প্রক্রিয়ার সুপারিশ করবার জন্য আমি আপনাদের অনুরোধ করব মুখ্যমন্ত্রী আপনি পারেন কি — এটাকে সিলেক্ট কমিটি মোশনের পর গ্রহণ করা যায় কিনা তা দেখতে? হাউস অফ কমন্সে এই নজিরটা আছে। স্পিকারের নজিরে আছে হোয়াট হাউস শ্যাল ডিসাইড শ্যাল প্রিভেল। এই জন্য আমি আপনাকে অনুরোধ করব যে সঠিকভাবে ১৯৪০ এর রেগুলেশন অ্যাক্টের প্রয়োজন আছে কিনা, সেন্ট্রাল গভর্নমেন্টকে চাপ দিয়ে সিন্থেটিক রিজার্ভেশন যেটা ক্ষুদ্র শিল্পকে বাঁচাবার জন্য, হ্যান্ডলুমকে বাঁচাবার জন্য certain products are reserved for small scale industries. Certain fabricks are reserved for handloom and the mills are debarred from producing this এই জিনিসগুলি রিজার্ভেশন করা যায় কিনা এটা নিয়ে — আমাদের ভাবনার সময় এসেছে। এখন আমি মনে করি সিন্থেটিকের হাত বেঁধে দেবার জন্য so that they cannot encroach on food and fertilizer. এটা একটা ধারক — জুট ইজ এ কন্ট্রোলার এলিমেন্ট, এটা রিজার্ভেশন করা যায় কিনা, এটার জন্য সরকারকে জবাব দেওয়া যায় কিনা, এটা অনুধাবন করার প্রয়োজন আছে বলে স্যার, আমি আপনার কাছে অনুরোধ করছি, এই হাউসে একটা সিলেক্ট কমিটি গঠন করা হোক এবং তা হোক under the chairmanship of unable Minister and concerned Minister. জুট প্রোডাকশনের সঙ্গে যারা যুক্ত আছেন তারা থাকুন। আমার দ্বিতীয় কথা হচ্ছে যে, গেল বছর যে জুট প্রোডাকশন হয়েছে

এবং ফিফটি পারসেন্ট হ্যাজ বিন taken by the market including this year তার মধ্যে ফিফটি পারসেন্ট মর্টগেজড অ্যাট এ নমিনাল প্রাইস। এখনও অবিক্রিত অবস্থায় ফিফটি পারসেন্ট প্রোডাকশন রয়েছে। গেল বছরেও ফিফটি পারসেন্ট ইউটিলাইজ হয় নি এবং প্রকিওরও হয় নি, এটা আমরা দেখতে পাচ্ছি। তবে যে হিসাবটা আপনারা দিয়েছেন সেটা প্রতিপালন হচ্ছে। নেকসট কোয়েশ্চেন কাম টু প্রাইস। আজকে মাননীয় কৃষিমন্ত্রী বলেছিলেন মিনিমাম ৪৫০ ফর production of jute cost per quintal হয়। কিন্তু যখন 'পিট কমিশন' বসিয়ে ছিলেন তখন দেখা গিয়েছিল ৬ মণ চালের উৎপাদনে যে ব্যায় হয়, ১ মণ পাটের উৎপাদনে সেই ব্যয় হয়। এই যে পিট কমিশন, যেটা বিফোর ১৯৪০ — এটা মূল্য নির্ধারনের ক্ষেত্রে — এই সিদ্ধান্তে এসেছিলেন যে ৬ মণ চালের দাম সমান ১ মণ পাটের দাম হওয়া উচিত। এটা ডিউরিং ব্রিটিশ রুল। আজকে এটা দেখতে হবে। এবারে যারা এসেছেন তারা যে প্রাইস দিয়েছেন, যা প্রচার করেছেন এবং গ্রেডের যে মার্ক দেবেন তা থেকে বলতে পারি যে এটা এই গ্রেডের নয়। জুট কর্পোরেশন অফ ইন্ডিয়ার যে এজেন্ট ও কর্মচারিরা আছেন, এখানে যারা জুট মিলের মালিক তারা এই গো-ডাউনের মালিক, তারা বেনামদার। রেগুলেটেড মার্কেটে জুট স্টক হয় না। জুট স্টক হচ্ছে প্রাইভেট কোর্ট ইয়ার্ডে। এগুলি কোন উদ্দেশ্যে? অনেককে স্লিপ পাঠিয়েও ৭/৮ দিন অপেক্ষা করতে হয়েছে। মিনিমাম প্রাইস ডব্লিউ-৫ যেটা থাকবে, সেটাও পায় না। এখানে তো কোনও প্রাইস নেই। সেইজন্য আমি অনুরোধ করব এই দিকটা অনুধাবন করবার জন্য in case of other cereals and other cotton goods যে দায়িত্ব এগ্রিকালচারাল প্রাইস কমিশনের রয়েছে সে সম্বন্ধে অবহিত হতে হবে এবং সেই সঙ্গে সঙ্গে এখানে রাজ্য সরকার নিজেদের উদ্যোগে কোনও জুট কর্পোরেশন করতে পারেন কিনা এই ব্যাপারে মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ করব যে, as a supplementary and complementary body জে. সি. আই.-র মতো আপনারা এখানে স্টেট কর্পোরেশন করতে পারেন কি না for the sake of the cultivators one hand and the elimination of the Farias and inter-mediaries under the Mills এবং নেকসট মিল মালিক যারা বেনামে আছে, তাদের কার্যকলাপকে বন্ধ করবার জন্য আপনারা কোনও উদ্যোগ নিতে পারেন কিনা এটা দেখা দরকার। মন্ত্রী মহাশয়কে বলব জুট মর্ডানাইজেশনের প্রয়োজন আছে। বাংলাদেশের মতো এই রাজ্যে আমরা দ্বিতীয় পরিকল্পনা করছি। ওরা সপ্তম পরিকল্পনা করছে। তবে এটা নির্দিষ্ট করে দিয়েছে যে সার্টেন প্রোডাক্টস মাস্ট বি দেয়ার ইন জুট। আমরা এটা কেন নির্দিষ্ট করতে পারব না?

আমরা কেন এটা করতে পারব না? আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি আপনি আর একটা পার্মানেন্ট রিসার্চ অ্যান্ড ডেভেলপমেন্ট সেল অর্থাৎ একটা ইন্ডিপেনডেন্ট সেল তৈরি করুন। যারা আপনার সঙ্গে সহযোগিতা করবে। তা ছাড়া তাদের বাধ্য করবার জন্য এগ্রিকালচারাল ডিপার্টমেন্ট ইন কোলাবরেশন উইথ দি ইন্ডাস্ট্রি ডিপার্টমেন্ট কিছু করা যায় কিনা সেটাও ভেবে দেখুন। আমি চিন্তা করছি আমাদের এই প্রবলেমটা স্থায়ী ভাবে সমাধান করা যায় কিনা। একটা সংগঠন বানান বা একটা অ্যাডমিনিস্ট্রেটিভ কমিটি অথবা একটা বোর্ড স্যুড বি ইন দি প্যাটার্ণ অফ ১৯৪০ — এ জিনিসটা হওয়া দরকার। এরা ফ্রম টাইম টু টাইম ফোরকাস্ট করবে আমাদের কনজাম্পশন এইটুকু এবং ডিমান্ড এইটুকু। আমার বক্তব্য হচ্ছে ... হেতুক ভাবে চাষীরা যেন বিব্রত না হয়। দে ক্যান রোটেড টু আদার প্রোডাক্ট

কতকগুলো জমি আছে যেখানে পাট ছাড়া আর কিছুই হয় না। কাজেই চাষীকে ওয়ানি দেবার জন্য একটা সংগঠন থাকা দরকার। লাস্ট বাট নট দি লিস্ট, মুখ্যমন্ত্রী এবং লীডা অফ দি অপোজিশন যৌথভাবে যে উদ্যোগ নিয়েছেন তাকে আমি স্বাগত জানাই দিল্লি গিে যেখানে যেখানে যাওয়া দরকার, ফাইন্যান্সিয়ার ইনস্টিটিউট অ্যান্ড আদার ডিপার্টমেন্ট তাদে সঙ্গে কথা বলা দরকার। তাদের কাছে গিয়ে আমাদের শক্তিশালী দাবি উপস্থিত করুন এব এ ব্যাপারে জনমতও গঠন করা দরকার। চাষ আমরা যতই করি বাজার যদি না থাে তাহলে তো সে মার খাবে। এছাড়া পরিবর্তন পৃথিবীতে আসছে সেখানে তাদের একটা রক্ষাকবচ দেবার চেষ্টা আমরা করতে পারি। তাহলেও ব্যাপক এবং বিস্তীর্ণভাবে এই শিল্পে এবং চাষকে রক্ষা করা আগামী দিনেও সম্ভব হবে না। জাতীয়করণের যে প্রশ্ন আসছে তাে এই কথা বলি যে নটফ্র্যাটন্যাশনালাইজেশন। আজকে দেখা দরকার আছে কে কে অফেন্ডার অর্থাৎ জুট ইন্ডাস্ট্রির টাকা নিয়ে, ফাইন্যান্সিয়াল ইনস্টিটিটিউশনের টাকা নিয়ে তা ব্যবহার কে নি। তাদের বিরুদ্ধে শাস্তিমূলক ব্যবস্থা নেওয়া যায় কিনা ১৯৪০ সালের অ্যাক্ট অনুযায়ী সেট দেখবেন। জুট ম্যাগনেটদের বাধ্য করা to submit return to the government as t what extent they have utilised the institutional finance utilised the in stalled capacity of their mills and to what extent they have rendere benefits to the Jute growers on the one hand and the Jute users on th other hand। কমল বাবু এবং সুব্রত বাবু যে প্রস্তাব এনেছেন তার মধ্যে একটা স্পিরিট আছে তা সত্ত্বেও আমি একটা সংশোধনী দিতে চাই Indian economy is indebeted t the farmer of West Bengal. যেখানে আজও ৫৫ পারসেন্ট জুট ব্যাগ ব্যবহৃত হ we are debeted to the farmers of West Bengal for quickly meeting th demands of jute mills and other by producing more jute, even througl the main jute growing areas were transferred to East Bengal afte Radchiff Award. সেখানে এই কথা বলে মোশনগুলিকে সমর্থন করছি এবং যে প্রস্তাবগুলি দিলাম সেগুলি বিবেচনা করার জন্য অনুরোধ করছি।

[3-00 – 3-10 P.M.]

**শ্রী সরল দেব :** স্যার, ১৮৫ ধারায় যে প্রস্তাব এসেছে তাকে সমর্থন করতে গিে ২/১টি কথা বলতে চাই। পশ্চিমবাংলার প্রতি ৫ জনে একজন মানুষ এই চাষ এবং শিল্পে উপর নির্ভরশীল। ৪০ লক্ষ কৃষিজীবী মানুষ জুট চাষের উপর নির্ভর করে। গত মাে দেখেছেন ৬টি চটকল বন্ধ হয়ে গেছে। বিধানসভার প্রস্তাবের পর আমরা দিল্লিতে ইন্দির গান্ধীর কাছে গিয়েছিলাম এবং সেখানে তিনি বলেছিলেন বিবেচনা করবেন। চিন দেশের কথ যখন শুনলেন তখন তিনি সমস্ত সরকারি দপ্তরকে নির্দেশ দিলেন সিন্থেটিক ব্যবহার কর চলবে না, জুটের থলে কিনতে হবে। গুজরাট থেকে প্রতি বছর গড়ে ৫ হাজার কোটি টাকা বস্তা নুনের জন্য নেওয়া হত। বর্তমানে শতকরা ৮০ ভাগ সিন্থেটিক ব্যাগে ক্যারি করা হয় সিমেন্ট এর ক্ষেত্রেও তাই। অথচ আন্তর্জাতিক স্বাস্থ্য সংস্থা থেকে বলছে সিন্থেটিকে খাদ্যদ্রব ভর্তি করলে তাতে বিষক্রিয়া হতে পারে কিন্তু তা সত্ত্বেও ট্র্যাডিশনাল এই শিল্পকে আে মারার ষড়যন্ত্র চলছে। সেজন্য বলছি যে পশ্চিমবাংলার মানুষের স্বার্থে এক সঙ্গে আমাদে সংগ্রাম করতে হবে। সুব্রত বাবু যে জাতীয়করণের কথা বলেছেন তার জন্য তাঁকে ধন্যবা

দিচ্ছি। কিন্তু জয়নাল সাহেব যে কোয়ালিফায়িং ক্লজ দিয়েছেন বলে আমাদের একটু চিন্তা করতে হবে। আপনারা দেখেছেন আমরা গড়ে প্রায় ৫ লক্ষ হেক্টর জমিতে এই চাষ করি। গত বছর প্রায় ৭ লক্ষ হেক্টর জমিতে আমরা পাট চাষ করেছিলাম, এই বছর কেন্দ্রের এই সিদ্ধান্তে আমাদের রাজ্য সরকারের কৃষি দপ্তর বিশেষভাবে উদ্বিগ্ন এবং ক্ষুব্ধ। তাঁরা বলছেন পাট চাষ কমিয়ে দাও এবং তাঁরা বলছেন এবারে ৩।। লক্ষ হেক্টর জমিতে এই লক্ষ্যে আমাদের যাওয়া উচিত। ওরা যখন বলছেন চট শিল্পের ভবিষ্যত নেই তখন আমাদের চেয়ে যারা নিম্ন কোয়ালিটির পাট চাষ করছে তারা এগিয়ে যাচ্ছে এবং তাদের পাট চোরা পথে এই রাজ্যে আসছে, তাদের আটকাবার কোনও ব্যবস্থা নেই। সেইজন্য আমি বলছিলাম রাজনীতি আসছে বলেই আমাদের সমস্ত কথা কেন্দ্রের বিরুদ্ধে। ঐ সিন্থেটিক লবি সুকৌশলে পশ্চিমবঙ্গের ট্র্যাডিশনাল শিল্পকে ধ্বংস করার জন্য চেষ্টা করছে এবং পাট শিল্পের জিনিসগুলি সিন্থেটিক কনভার্টেড হচ্ছে এবং তাদের সঙ্গে সঙ্গে লোন দেওয়া হচ্ছে এবং ইন্ডাস্ট্রিয়াল লাইসেন্স দেওয়া হচ্ছে। অথচ এই রাজ্যে ৯ বছর ধরে পেট্রো-কেমিক্যাল কমপ্লেকসের একটা ইন্ডাস্ট্রিয়াল লাইসেন্স পেতে গিয়ে আমাদের মুখ্যমন্ত্রী থেকে শুরু করে শিল্প মন্ত্রীর জুতোর সুকতালা ক্ষয়ে যাচ্ছে কলকাতা থেকে দিল্লি যেতে যেতে। অথচ সিন্থেটিকে যারা টাকা বিনিয়োগ করছে তাদের দরাজ হস্তে টাকা দেওয়া হচ্ছে, তারা টাকা এই রাজ্যে বিনিয়োগ না করে ভিন্ন রাজ্যে নিয়োগ করছে। এই একটা অদ্ভুত পরিস্থিতির মধ্যে পড়ে পশ্চিমবঙ্গের ৪০ লক্ষ কৃষক এবং ২ লক্ষ চট শিল্পে নিয়োজিত শ্রমিক মৃত্যুর মুখোমুখি এসে দাঁড়িয়েছে। এই ভয়ঙ্কর পরিস্থিতির হাত থেকে যদি বাঁচতে হয় তাহলে সকলকে ঐক্যবদ্ধভাবে এর সুরাহার ব্যবস্থা করতে হবে। তা না হলে শিল্প তো যাওয়ার পথে, ঠিক যেমন অতীতে আমরা দেখেছি কেমনভাবে নীল চাষ এখান থেকে উৎখাত করা হল, পরবর্তী অধ্যায়ে আমরা দেখেছি গোটা বিশ্ব থেকে সেই নীল চাষ বন্ধ হয়ে গেল, কেমিক্যাল নীল আজকে আমাদের সামনে বাজারে প্রচলিত, সেই রকম পাট চাষকে বন্ধ করে দিয়ে পরবর্তীকালে সেই সিন্থেটিক গোটা বাজারকে গ্রাস করবে। পশ্চিমবঙ্গের অর্থনৈতিক অবস্থা কোথায় গিয়ে দাঁড়াচ্ছে? আমরা দেখেছি গত বছর যেখানে আমাদের আমদানি ছিল ৫ হাজার কোটি টাকা, সেখানে এবারে ৮ হাজার কোটি টাকার উপর আমদানি করা হচ্ছে তার মধ্যে সিন্থেটিক, ওয়ান অব দি মেন আইটেমস, সেই সিন্থেটিক ফাইবার বাইরে থেকে এনে এখানে তৈরি করা হচ্ছে। তাহলে অবস্থা কোথায় গিয়ে দাঁড়াচ্ছে। এই ব্যাপারে একটা সুপরিকল্পিত চক্রান্ত আছে যে পশ্চিমবঙ্গকে ভাতে মারতে হবে এবং ভাতে মারার যে চক্রান্ত এটা শুধুমাত্র কয়েকজন বিরোধী পক্ষ এই কথা বলে, সিন্থেটিক লবি, কয়েকজন আমলা এই সমস্ত কথাগুলি বলে আমরা রেহাই পাবার চেষ্টা করি, কিন্তু এর পিছনে সুপরিকল্পিত একটা রাজনৈতিক চক্রান্তের খেলা চলছে। আপনারা জানেন এই চট থেকে প্রতি বছর কেন্দ্রীয় সরকার ৩০০ কোটি টাকার উপর বৈদেশিক মুদ্রা অর্জন করছে, এটা নূতন কথা নয়। সেই ৩০০ কোটি টাকা পশ্চিমবঙ্গের একটা ক্যাশ ক্রপ থেকে আসছে, সেই শিল্পকে আজকে ধ্বংস করার দিকে নিয়ে যাওয়া হচ্ছে। এটার পিছনে শুধুমাত্র আমলা চক্রান্ত কাজ করছে তা নয়, রাজনৈতিক চক্রান্ত কাজ করছে, তার ফলে এই অবস্থা এসে দাঁড়িয়েছে। এর আগে দেখেছেন প্রয়াত প্রধান মন্ত্রী একটা অ্যাডমিনিস্ট্রেটিভ ইনস্ট্রাকশন গভর্নমেন্টের সমস্ত দপ্তরকে দিয়েছে যে চটের থলে কিনতে হবে।

[3-10 – 3-20 P.M.]

এখন উল্টো ইনস্ট্রাকশন এসেছে যে সিন্থেটিকের থলি কিনতে হবে। স্যার, আমি অবাক হয়ে যাচ্ছি একই কংগ্রেস সরকারের তরফ থেকে দু রকম নির্দেশ আসছে অর্থাৎ তারা তাদের চেহারা কিভাবে পাল্টাচ্ছে একবার দেখুন। আমরা যখন প্রধানমন্ত্রীর কাছে গিয়েছিলাম তখন তিনি বলেছিলেন আমরা এর পারসপেকটিভটা বিচার করব এবং দেখব কিছু করা যায় কিনা। কিন্তু নূতন প্রধানমন্ত্রী এসে সমস্ত ডিপার্টমেন্টকে অ্যাডমিনিস্ট্রেটিভ ইনস্ট্রাকশন দিচ্ছেন সিন্থেটিক প্যাকিং কেনবার জন্য আমি বলতে বাধ্য হচ্ছি পশ্চিমবাংলার ট্রাডিশনাল ইন্ডাস্ট্রিকে ধ্বংস করবার জন্য একটা চক্রান্ত করা হচ্ছে। এর বিরুদ্ধে আমাদের লড়তে হবে এবং সেদিক থেকে কমল বাবুর প্রস্তাব আমি সমর্থন করছি।

**শ্রী সেখ ইমাজুদ্দিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কমল বাবু এবং সুব্রত বাবু ১৮৫ ধারায় যে মোশন এনেছেন সে সম্পর্কে আমি কিছু বলতে চাই। আমাদের মুর্শিদাবাদ জেলা জুট গ্রোয়িং এরিয়া। পাট চাষীদের দুর্দশার কথা আমরা জানি, কাজেই এই পাট শিল্প এবং পাট চাষীদের বাঁচানো সর্বাগ্রে প্রয়োজন। এবারে পাট চাষীরা দাম পায় নি — ১৮০ টাকা পার কুইন্টাল বিক্রি হয়েছে। এতে দেখা গেছে যে পাট চাষীরা তাদের উৎপাদনের ব্যয় পর্যন্ত তুলতে পারে নি। এসব সত্ত্বেও দেখেছি পাট চাষীরা কিন্তু পুনরায় পাট বুনেছে। বিনয় বাবু বলেছেন এমন অনেক জমি আছে যেখানে পাট ছাড়া কিছুই হয় না। অবশ্য চাষীরা আশা করছে এবার হয়ত ন্যায্য দাম পাবে এবং এজন্য পাট বুনছে। আপনারা শুনলে অবাক হবেন যে এই ফড়িয়ারা পাট চাষীদের কাছ থেকে পাট কেনে কিন্তু টাকা ঠিক মতো দেয় না — এ টাকা নিয়ে তারা অন্য ব্যবস্থা করে। এত শত অসুবিধা থাকা সত্ত্বেও পাট চাষীরা যে পাট চাষ করছে তার কারণ হল ঐ জমিতে অন্য কোনও ফসল হবে না। কেন্দ্রীয় সরকার বলেছেন পাটের চাষ আসতে আসতে কমাতে হবে। এটা হলে কিন্তু পশ্চিমবাংলার চাষীরা ভয়ানক সঙ্কটে পড়বেন এবং এই শিল্পের সঙ্গে যারা যুক্ত তারাও সঙ্কটে পড়বেন। পাটের সঙ্গে যে জুট স্টিক হয় সেটাও একটা ব্যবহার্য জিনিস। মফস্বলের মানুষ এই পাটকাঠি জ্বালানী হিসাবে ব্যবহার করে। কাজেই পাট উৎপাদন যদি বন্ধ হয় তাহলে কিন্তু আমরা পাট কাঠিও কম পাব। অনেকে আবার এই পাটকাঠির জন্যই পাটের চাষ করে। কাজেই পাট চাষীদের বাঁচাবার জন্য যে রেজলিউশন আনা হয়েছে এটা সংগতভাবেই এসেছে। এই রেজলিউশনের মাধ্যমেই আনা গেল কেন্দ্রীয় সরকারের এগ্রিকালচার মিনিস্টারের তরফ থেকে নির্দেশ এসেছে আস্তে আস্তে পাট চাষ কমাতে হবে। এই নির্দেশের বিরুদ্ধে আমাদের যা করণীয় তা করতে হবে এবং তাদের বোঝাতে হবে এটা চললে পাট চাষীরা বিপদে পড়বে। আর এক বিপদ হচ্ছে সিন্থেটিক ব্যবহার করে পাটের ব্যবহার বন্ধ করার চেষ্টা করা হচ্ছে। সিমেন্ট, লবণ প্রভৃতি যে বস্তায় করে আসে সেখানে নাকি এখন পাটের পরিবর্তে সিন্থেটিক ব্যাগ ব্যবহার করতে হবে, এর বিরুদ্ধেও আমাদের লড়তে হবে এবং ব্যবস্থা অবলম্বন করতে হবে, কাজেই যে মোশন এসেছে এটা খুবই গুরুত্বপূর্ণ মোশন। পশ্চিমবাংলার পাট শিল্প এবং পাট চাষীদের সমস্যার সমাধান যাতে হয় তার জন্য যা করণীয় সে ব্যবস্থা আমাদের করতে হবে, এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে পশ্চিমবাংলার পাট শিল্পের উপর যে আক্রমণ নেমে এসেছে তার প্রতিবিধানকল্পে মাননীয় সদস্য কমল সরকার মহাশয় বিধানসভায় একটি মোশন নিয়ে এসেছেন এবং এই আক্রমণের কথা খুব কংক্রিটলি তার মোশনে উল্লেখ করেছেন। আমি এই মোশনের সমর্থনে বলতে চাই, পশ্চিমবাংলার পাট শিল্পের বিরুদ্ধে সুদীর্ঘকাল ধরে একটা চক্রান্ত চলেছে কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে। এই রাজ্যের অর্থনীতি এই শিল্পের উপর অনেকখানি নির্ভরশীল। এই রাজ্যের অর্ধ কোটি মানুষের জীবন, জীবিকার ভবিষ্যত এই শিল্পের উপর নির্ভরশীল। কাজেই এইরকম একটা গুরুত্বপূর্ণ শিল্পকে বাঁচিয়ে রাখা দূরে থাক, দিনের পর দিন এই সম্ভাবনাপূর্ণ শিল্পটিকে মেরে দেবার চেষ্টা করা হচ্ছে। এতদিন ধরে শুধু স্লোপয়জন করা হচ্ছিল। বর্তমানে কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে দুটি সিদ্ধান্ত বা প্রস্তাব নেওয়া হয়েছে। একটি হচ্ছে পাট চাষ কমিয়ে নিয়ে আসতে হবে। আর একটি হচ্ছে সিমেন্ট, লবণ, সার ইত্যাদি এইগুলি রেলে চলাচলের ক্ষেত্রে গানি ব্যাগ, চটের থলির পরিবর্তে সিন্থেটিক থলি ব্যবহার করতে হবে। এই নির্দেশ হচ্ছে একটা পজিটিভ অ্যাটাক এবং কেন্দ্রীয় সরকার তার নির্দেশের মধ্য দিয়ে পশ্চিমবঙ্গের পাট শিল্পের উপর যা করলেন সেটাই প্রমাণিত হল। আমি তাই বললাম এতদিন শুধু স্লোপয়জন হচ্ছিল, এবারে এই শিল্পকে গলা টিপে মারবার চেষ্টা হচ্ছে। ফলে পশ্চিমবাংলার মানুষের কাছে কেন্দ্রীয় সরকারের এই সিদ্ধান্ত, এই দৃষ্টিভঙ্গি অত্যন্ত উদ্বেগজনক এবং সাথে সাথে এটা অত্যন্ত নিন্দনীয় বলে আমরা মনে করি। স্যার, কেন্দ্রীয় সরকারের ঘোষিত'ই হোক, আর অঘোষিত'ই হোক পাট শিল্প একটা ডায়িং ইন্ডাস্ট্রি, এর কোনও ফিউচার নেই, এই কনক্লুশন টানাটা অত্যন্ত অন্যায় এবং নিন্দনীয় এবং আমরা মনে করি তাদের এই কনক্লুশনটা অত্যন্ত ডেনজারাস কনক্লুশন। এই কনক্লুশন সাবজেকটিভ এবং এর পিছনে বহু ষড়যন্ত্র কাজ করছে এবং সেন্ট্রাল গভর্নমেন্টের মনোপলি হাউসে কাজ করে যাচ্ছে। এই মনোপলি হাউস সিন্থেটিক ফাইবার ইন্ডাস্ট্রি চালু করতে চাইছে অ্যাট দি কস্ট অব জুট ইন্ডাস্ট্রি। আজকে তারা সিন্থেটিক ফাইবার ইন্ডাস্ট্রিকে জুট ইন্ডাস্ট্রির জায়গায় রিপ্লেস করতে চাইছে এবং এই মনোপলি হাউস লবির কাছে সেন্ট্রাল গভর্নমেন্ট সারেন্ডার করছে এবং সেটা ন্যাকেডলি এক্সপ্রেসড হচ্ছে গভর্নমেন্টের এই অ্যাক্টের মধ্য দিয়ে। সেই জন্যই তারা বলছেন পাট শিল্পের ফিউচার নেই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটা সাবজেকটিভ-এর ফিউচার'ই যদি না থাকত তাহলে আমাদের পাশের দেশ চিন তারা আজকে কেন পাট চাষের দিকে যাচ্ছে? তারা আজকে কেন এই প্রচেষ্টা নিচ্ছে? এর ফিউচার না থাকলে তারা সিন্থেটিকে যেতে পারত। আসলে আর্টিফিসিয়্যালি সাবজেকটিভ ওয়েতে এই রকম একটা প্রসপেকটিভ ইন্ডাস্ট্রিকে মেরে দেবার প্রচেষ্টা করা হচ্ছে।

[3-20 – 3-30 P.M.]

এই জুট ব্যারনরা কি ভাবে ব্ল্যাকমেল করে সেটা আমরা সকলেই জানি। স্যার, যেমনভাবে একজন ভিক্ষুক চায় না তার রুগ্ন ছেলে সুস্থ হোক কেন না সেই রুগ্ন ছেলেকে দেখিয়ে সে ভিক্ষা করে তার জীবিকা নির্বাহ করে ঠিক তেমনি ভাবে এই জুট ব্যারনরা এই জুট শিল্পকে বাঁচানোর জন্য, এর উন্নতির জন্য কোনও প্রচেষ্টা নেন নি। ব্ল্যাকমেল করে এরা

শুধু গভর্নমেন্টের কাছ থেকে টাকা আদায় করেছে। স্যার, সেই টাকা তারা কি ভাবে ডাইভার্ট করেছে তাও সকলেই জানেন। এমন কি সেখানে জুট ইন্ডাস্ট্রির শ্রমিক কর্মচারিদের প্রভিডেন্ট ফান্ডের টাকা পর্যন্ত কি ভাবে তারা ডাইভার্ট করেছে এইসব ইতিহাস সকলেই জানেন। স্যার, যে শিল্পের প্রসপেক্ট আছে, ফিউচার আছে সেই শিল্প সম্বন্ধে সুপরিকল্পিত চক্রান্ত করে এইভাবে একটা হিউ অ্যান্ড ক্রাই তোলা হচ্ছে যে ইট ইজ এ ডায়িং কনসার্ন, ইট ইজ এ ডায়িং ইন্ডাস্ট্রিজ। সেখানে বলা হচ্ছে, বিকল্পের কথা ভাবুন। সেইজন্য অত্যন্ত ন্যায় সংগতভাবে এই হাউস থেকে এবং সমগ্র পশ্চিমবাংলা থেকে দাবি উঠেছে যে পাটশিল্পকে জাতীয়করণ করতে হবে, ন্যাশনালাইজ করতে হবে। আর টোটাল রিসোর্সেস ফর দি জুট ইন্ডাস্ট্রিজ সেটা যদি এখানে প্রপারলি ইউটিলাইজ করা যায় তাহলে এই জুট ইন্ডাস্ট্রিজ ডায়িং ইন্ডাস্ট্রিজ হবে না, এর ফিউচার আছে এটাই আমরা দেখাতে চেয়েছিলাম। স্যার, পশ্চিমবাংলার লক্ষ লক্ষ মানুষের স্বার্থে এবং পশ্চিমবাংলার অর্থনীতিকে বাঁচানোর প্রয়োজনে আজকে অবশ্যই কেন্দ্রীয় সরকার যাতে এই সর্বনাশা পাট শিল্প — বিরোধী নীতি প্রত্যাহার করতে বাধ্য হন সেটা আমাদের দেখতে হবে। তারা যে সর্বনাশা নীতি নিয়েছেন তাতে চটের থলের বদলে সিন্থেটিকের থলেতে বিভিন্ন জিনিসপত্র রেলপথে যাবে। এই সিদ্ধান্ত বা নির্দেশ অবিলম্বে বাতিল করার যে দাবি রেখেছেন মাননীয় সদস্য শ্রী কমল সরকার মহাশয় আমি সেই দাবিকে সর্বান্তকরণে সমর্থন করছি। এই সঙ্গে আমি আরও বলতে চাই এর জন্য প্রয়োজন হলে সর্বদলীয় টিম করে আমাদের কেন্দ্রীয় সরকারের কাছে যেতে হবে যাতে পশ্চিমবঙ্গের স্বার্থে কেন্দ্রীয় সরকার এই দাবি মানতে বাধ্য হন। স্যার, এই পাট শিল্পকে জাতীয়করণ বা ন্যাশনালাইজ করার দাবি নিয়ে আমরা যেমন কেন্দ্রীয় সরকারের কাছে যেতে চাই সে সঙ্গে সঙ্গে মাননীয় প্রস্তাবকের কাছে আমার সাজেশন হচ্ছে, কেন্দ্রীয় সরকার যতক্ষণ পর্যন্ত না এই দাবি মানছেন ততক্ষণ প্রয়োজন হলে, সম্ভব হলে এটা স্টেট গভর্নমেন্ট টেক ওভার করুন। আমরা এটাকে ন্যাশনালাইজ করতে পারি না কিন্তু এই চটশিল্প নিয়ে যে জিনিস জুট ব্যারনসরা, মনোপলি হাউসরা করছে তাদের প্রপার শিক্ষা দেবার জন্য প্রয়োজন হলে এবং সম্ভব হলে স্টেট গভর্নমেন্ট টেক ওভার করুন ইনটেরিম পিরিয়ডের জন্য পেন্ডিং দি ন্যাশনালাইজেশন অব জুট ইন্ডাস্ট্রিজ। এইভাবে প্রস্তাব সংশোধন করে নিতে পারি কিনা মাননীয় প্রস্তাবক শ্রী কমল সরকারের কাছে আমি আবেদন রাখছি সেটা বিবেচনা করে দেখার জন্য। এই বলে এই প্রস্তাবকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটা আমাদের পক্ষে খুবই উদ্বেগের বিষয় যে আমাদের রাজ্যের যে উৎপাদিত পাট এবং যার উপরে নির্ভর করে কয়েক লক্ষ শ্রমিক যে শুধু তাদের নিজেদের রুজি রোজগারের ব্যবস্থা করেন তা নয়। বহু চাষী যেমন পাট উৎপাদন করে তাদের জীবিকা নির্বাহ করেন তেমনি ভাবে ভারত সরকারের বহু বৈদেশিক মুদ্রা নিয়ে আসার সুযোগ করে দেয়। আজকে সেই পাট উৎপাদন আস্তে আস্তে কমিয়ে দেবার একটা নির্দেশ কেন্দ্রীয় সরকারের কাছ থেকে এসেছে বলে সংবাদ পত্রে দেখছি এবং মন্ত্রী মহাশয়ও যে কথা বলেছেন, ঐটা আমাদের পক্ষে খুবই উদ্বেগের বিষয়। কিন্তু আজকে এর জন্য দুটো প্রস্তাব আনার দরকার ছিল না। সম্মিলিত ভাবে একটা প্রস্তাব নিয়ে কেন্দ্রীয় সরকারকে আমরা বলতে পারতাম, কেন্দ্রীয় সরকারের কাছে আবেদন করতে পারতাম যে পাট শিল্প বন্ধ করে দেবার ফলে যে ভয়াবহ অবস্থার সৃষ্টি হবে তাতে শুধু পশ্চিমবঙ্গের

মানুষেরই নয়, বাংলা, বিহার, আসাম, উড়িষ্যার একটা বিরাট অংশের মানুষকে আর্থিক দুগর্তির মধ্যে পড়তে হবে। এটা ঠিক যে পাট যা উৎপাদন হয় তার ফলে এই চটকলগুলি চলে। কিন্তু এর কোনও মর্ডানাইজেশন আধুনিকীকরণ হচ্ছে না। কয়েক যুগ ধরে একই মেশিন পত্র, একই সিস্টেম চালু আছে। এটা আমাদের পক্ষে খুবই দুর্ভাগ্যজনক। আজকে যেখানে বিজ্ঞান উন্নত, যেখানে নূতন নূতন প্রযুক্তি বিদ্যার কলা কৌশল নিয়ে আসার সুযোগ আছে সেখানে আমরা দেখছি যে আজ থেকে কয়েক যুগ আগে পাট শিল্পের যে অবস্থা ছিল, চটকলগুলির যে অবস্থা ছিল, সেই একই অবস্থা রয়েছে। আজকে কি কেন্দ্রীয় সরকার, আর কি রাজ্য সরকার সম্মিলিত ভাবে কেউ এটা নিয়ে সচেষ্ট হন নি। এটা আমাদের পক্ষে দুর্ভাগ্যের বিষয়। আজকে চটকলগুলিকে জাতীয়করণ করার কথা বলা হয়েছে। আমাদের মাননীয় সদস্য সুব্রত বাবু যে প্রস্তাব এনেছেন চটকলগুলি জাতীয়করণ করার জন্য, আমি একথা বলতে চাই যে শুধু জাতীয়করণ করলেই সমস্যার সমাধান হবে না। আমরা দেখছি যে সংস্থাগুলি জাতীয়করণ করা হয় তখনই দেখা যায় যে সেই সংস্থা লস আসছে। আমরা দেখছি যে সংস্থা ব্যক্তিগত মালিকানায় থাকলে লাভ হওয়ার সম্ভাবনা থাকত, কিন্তু সেই সংস্থা জাতীয়করণ করার পরে ক্ষতির পরিমাণ বছরের পর বছর বেড়ে যাচ্ছে। কাজেই আজকে শুধু জাতীয়করণ করলেই যে সমস্যার সমাধান করা যাবে তা নয়। এর সঙ্গে সঙ্গে শ্রমিকদের সচেতন করার দায়িত্বও আছে। আজকে যে প্রস্তাব এসেছে, আমাদের সুব্রত বাবু যে প্রস্তাব এনেছেন, সেই প্রস্তাবকে সর্বান্তকরণে সমর্থন করছি। পাট শিল্পের উৎপাদনকে বন্ধ করার জন্য যে প্রস্তাব এসেছে, সেই প্রস্তাব যাতে কার্যকর না হয়, পাট শিল্পের শ্রমিকরা যাতে বাঁচে সেই ব্যবস্থা করা দরকার। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী ভুপালচন্দ্র পান্ডা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এই পাট শিল্প সম্পর্কিত বিষয়ে, পাট চাষীদের ব্যাপারে কেন্দ্রীয় সরকারের যে নির্দেশ অথবা রেলওয়ে বোর্ডের যে নির্দেশ তাতে লবণ এবং সিমেন্টের ব্যাপারে সিন্থেটিক ব্যাগ ব্যবহার করতে হবে। এই দুটো নির্দেশের মূল ভিত্তিটা আমাদের সামনে যা এসে হাজির হয়েছে সেটা হচ্ছে, পশ্চিমবাংলার পাট শিল্প এবং পাট চাষীদের বিরুদ্ধে বিশেষ করে পূর্ব ভারত, বিহার, উড়িষ্যা, আসামে পাটের যে চাষ তার উপরে একটা পরোক্ষ ভাবে আক্রমণ করা হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই আক্রমণটা কার স্বার্থে হয়েছে? আমরা দেখছি যে এই সিন্থেটিক ফাইবার ব্যাগ, এই সিন্থেটিক কাজে আমাদের দেশের একচেটিয়া পুঁজিপতি গোষ্ঠী বিড়লা, বাজোরিয়া, কানোরিয়া, গোয়েঙ্কা প্রভৃতি এদের স্বার্থ আছে। আর এই সিন্থেটিক ফাইবার তৈরি করার জন্য যে সমস্ত উদ্যোক্তা বাইরে থেকে কাঁচা মাল আমদানি করেন, সেই আমদানিকারক সংস্থা কারা? সেখানে দেখা যাচ্ছে বহুজাতিক কর্পোরেশনে একটা অংশ যেটা ইউনিয়ন কার্বাইড, মফতলাল গ্রুপ ইত্যাদি এরা করেন।

[3-30 – 3-40 P.M.]

যারা সিন্থেটিক শিল্পের কাঁচা মাল বাইরে থেকে আমদানি করে এবং প্রায় ৮০ পারসেন্টের বেশি এরা আমদানি করে। পাট চাষ এর হ্রাসের নীতি কেবল কি পশ্চিমবঙ্গকে আঘাত করছে? সমগ্র পূর্ব ভারতের অর্থনীতিকে আক্রমণ করছে। আমি সংক্ষেপে একটা কথা এখানে

তুলে ধরছি। আমাদের এই পশ্চিমবঙ্গ, যেখানে ভাল পাট উৎপন্ন হয়, তা হচ্ছে উত্তরবঙ্গে। সেই জায়গায় অবস্থা যদি আমরা লক্ষ্য করি তাহলে দেখা যাবে, যে বছর পাটের ফসলের দামটা ভাল পেয়েছিল চাষী, হাজার টাকা পর্যন্ত পাটের কুইন্টল উঠেছিল, সেই বছর আমরা দেখেছিলাম উত্তরবঙ্গে স্কুটার, বাইসাইকেল, রেডিও, এই সমস্ত জিনিস অনেক বেশি বিক্রি হয়েছে। যে বছর সব চেয়ে বেশি মার খেয়েছে, ফসলের দাম পায় নি, সেই বছর উত্তরবঙ্গের অবস্থাও দেখেছি, সেখানে ডাকাতি, চুরি, রাহাজানি বেড়েছে। এটা আমাদের রাজ্যের ভেতর দেখেছি। এই সঙ্গে পাট শিল্প ব্যবসায়ে যে সব অর্থ উপার্জিত হয় তার পরিমাণ হচ্ছে প্রায় ৩০০ কোটি টাকা বৈদেশিক মুদ্রায়। আর আমরা যখন সিন্থেটিকে ট্রান্সফার করব, তখন বাইরে থেকে কাঁচামাল আমদানি করার জন্য আমাদের অধিক যে বৈদেশিক মুদ্রা তা ব্যয়িত হবে এবং সেটা অপচয় হবে। আমাদের সুযোগ থাকা সত্ত্বেও এই সব জিনিসের প্রতি এই অবহেলা করা মানে এই দাঁড়ায় যে আমাদের কেন্দ্রীয় সরকার, সিন্থেটিক লবি, এদের মুঠোর মধ্যে চলে গেছে, তাদের কব্জার মধ্যে গিয়ে পড়েছে এবং যার ফলে আমাদের বৈদেশিক মুদ্রা অর্জনের যে পথ, সেই পথ রুদ্ধ করে পরিবর্তে বৈদেশিক মুদ্রা ব্যয় বা অপচয় এর পথে আমাদের ঠেলে দিচ্ছে এবং আমাদের দেশের অর্থনীতিকে ঘুরিয়ে দেবার জন্য এই সব মাল্টি ন্যাশনাল গোষ্ঠীর একটা বিরাট চক্রান্ত এর পেছনে কাজ করে চলেছে বলে মনে করি। সুতরাং আজকে আমাদের সকলের স্লোগান হওয়া উচিত পাট চাষের বিলোপ নয়, আজকের স্লোগান হওয়া উচিত পাট শিল্প এবং পাট ব্যবসায়ে একচেটিয়া ব্যক্তি মালিকানার বিলোপ। পাট শিল্প এবং পাট ব্যবসাকে জাতীয়করণ করা। এই কথা বলে এই মোশনকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে যে প্রস্তাব এখানে উত্থাপন করা হয়েছে এবং সেই প্রস্তাব আলোচনা কালে আমাদের পক্ষের প্রবীণ সদস্যরা অত্যন্ত গুরুত্ব দিয়ে এই প্রস্তাব উত্থাপন করার সময় যা বলেছেন তা হচ্ছে রাজ্যের পাট শিল্পকে ধ্বংস করার জন্য কেন্দ্রীয় সরকার চক্রান্ত করছে এবং সঙ্গে সঙ্গে পশ্চিমবাংলার গ্রামীণ যে অর্থনীতি, যা পাটের উপর বহুলাংশে নির্ভরশীল, সেই গ্রামীণ অর্থনীতিকে ভেঙ্গে চুরমার করে দেবার জন্য পরিকল্পনা হচ্ছে, ষড়যন্ত্র হচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ভারতবর্ষের শাসন ব্যবস্থাকে দিল্লি কব্জা করে রেখেছে, আমরা সকলেই জানি। তারা ভারতবর্ষের বৃহৎ পুঁজির সেবক হিসাবে বাঁধা এবং সেই কারণেই ভারতবর্ষের একচেটিয়া পুঁজির স্বার্থ রক্ষা করার জন্য পশ্চিমবাংলার চাষীদের উপর আঘাত করে চট শিল্পকে ধ্বংস করে তারা সাম্প্রতিক কালে নির্দেশ দিয়েছেন যে পশ্চিমবাংলায় পাটের চাষ কমাতে হবে। অন্য দিকে পরিবহনের ক্ষেত্রে সিন্থেটিক ব্যাগ ব্যবহার করা হবে। মাননীয় স্পিকার মহাশয়, আমরা রাজনীতিগত ভাবে বৃহৎ পুঁজির বিপক্ষে যে বক্তব্য রাখি এবং তার সঙ্গে সঙ্গে বহুজাতিক কর্পোরেশনগুলো যে ভাবে আমাদের দেশের অর্থনীতিতে ঢুকে পড়ছে এমন কি পশ্চিমবাংলাতেও বহুজাতিক কর্পোরেশন মাল্টি ন্যাশনাল কর্পোরেশন যে ভাবে ঢুকে পড়ছে তাতে এই বিষয়ে কোনও সন্দেহ নেই যে আমাদের দেশজ অর্থনীতিকে ভাঙার জন্য এবং আমাদের দেশের একচেটিয়া পুঁজি, তার শোষণকে অব্যাহত রাখার জন্য যে পরিকল্পিত চক্রান্ত হচ্ছে, আমরা এই ঘটনার মধ্যে দিয়ে তা দেখছি। সে কারণেই এই উদ্বেগ আমরা পোষণ করি এবং কেন্দ্রীয় সরকারকে আমাদের

অভিমত জ্ঞাপন করি। সঙ্গে সঙ্গে আমি এই প্রশ্ন রাখছি যে, আমাদের রাজ্যে এবং গোটা ভারতবর্ষে বৃহৎ পুঁজিপতিদের বিরুদ্ধে আমাদের ভূমিকা কি হবে? বৃহৎ পুঁজিপতিদের বিরুদ্ধে আমাদের লড়াই কি ভাবে হবে? এটা আজকে খুবই সংগত প্রশ্ন। কারণ আমরা দেখছি আজকে বহুজাতিক কর্পোরেশনগুলি ভারতবর্ষের বিভিন্ন রাজ্যের সঙ্গে পশ্চিমবাংলাতেও বিপুল ভাবে ব্যবসা-বাণিজ্য এবং শিল্পে অর্থ লগ্নি করছে, শিল্পগুলিকে করায়ত্ত করছে, সঙ্গে সঙ্গে আমাদের অর্থনীতিকে ভেঙে ফেলার চক্রান্ত করছে। আজকে এ সম্পর্কে আমাদের সঠিক পদক্ষেপ গ্রহণ করতে হবে। মাননীয় স্পিকার মহাশয়, আমরা জানি গত বারে আমাদের পাট চাষীরা কি ভাবে মার খেয়েছে। এখনও গ্রাম বাংলায় বহু চাষীর বহু পাট বিক্রি হয় নি, বা বিক্রি করার কোনও সংস্থান হয় নি, চাষীদের ঘরে ঘরে পাট থেকে গেছে। জুট কর্পোরেশন কিনবে বলে যে কথা দিয়েছিল তা তারা পূরণ করে নি। পরিসংখ্যান তারা যতই দিক না কেন, মুর্শিদাবাদ এবং নদীয়া জেলার কথা আমরা জানি এবং আমার বিশ্বাস উত্তরবঙ্গেরও একই অবস্থা। প্রতিটি জায়গায় বহু পাট বিক্রি হয় নি। অথচ নিষেধাজ্ঞা সত্ত্বেও এবারে চাষীরা আবার পাট চাষ করতে বাধ্য হয়েছে এবং পাট চাষ করছে। তারা গত বছর বিপর্যস্ত হয়েছে, এবারে আরও বিপর্যস্ত হবে। স্বভাবতই আজকে যে প্রস্তাব এসেছে সে প্রস্তাব এখান থেকে গ্রহণ করার সঙ্গে সঙ্গে আমাদের এ বিষয়ে আন্দোলন করার প্রয়োজন রয়েছে। কারণ আমাদের অভিজ্ঞতা হচ্ছে বিধানসভা চত্বর থেকে যে প্রস্তাবগুলি আমরা গ্রহণ করি সে প্রস্তাবগুলির প্রতি কেন্দ্রীয় সরকার কর্ণপাতও করেন না। অতএব প্রস্তাব গ্রহণের সঙ্গে সঙ্গে সমগ্র পশ্চিমবাংলার কৃষক শ্রমিকদের আন্দোলনকেও সংগঠিত করতে হবে। কেন্দ্রীয় সরকার পশ্চিমবাংলা তথা পূর্ব ভারতের অর্থনীতিকে ধ্বংস করার যে ষড়যন্ত্রে লিপ্ত হয়েছেন তার বিরুদ্ধে আমাদের কৃষক শ্রমিকের সংগ্রামী মোর্চা তৈরি করতে হবে। সেই সঙ্গে আমাদের সমস্ত দ্বিধা দ্বন্দ্ব দূর করে সুস্পষ্ট শিল্প সংক্রান্ত নীতি ঘোষণা করতে হবে। আমাদের বিশেষ করে ভেবে দেখতে হবে যে বহুজাতিক কর্পোরেশনগুলি, একচেটিয়া পুঁজিপতি শ্রেণী দেশের সর্বনাশ করছে তাদের বিরুদ্ধে আমাদের কতখানি সচেতন হওয়া প্রয়োজন। আমরা যাঁরা মার্কসিস্ট চিন্তা ভাবনায় দীক্ষিত তাঁদের এ বিষয়ে অবিলম্বে সুস্পষ্ট নীতি নির্ধারণের জন্য সচেষ্ট হতে হবে। এই কথা বলে যে প্রস্তাব উত্থাপিত হয়েছে তাকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নির্মলকুমার বোস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য শ্রী কমল সরকার এবং শ্রী সুব্রত মুখার্জি যে প্রস্তাব উত্থাপন করেছেন আমি তাকে পূর্ণ সমর্থন করে দু'একটি কথা বলতে চাই। এ বিষয়ে কোনও সন্দেহ নেই, যে পাট চাষ আজ গুরুতর ভাবে বিপন্ন এবং পাট শিল্পকে আমরা তুলে দিতে পারি না। কারণ পাট শিল্প পশ্চিমবঙ্গে একটি গুরুত্বপূর্ণ শিল্প। আমি সরাসরি জিজ্ঞাসা করতে চাই যে, ভারত সরকার অথবা ভারত সরকারের যিনি প্রধান, প্রধানমন্ত্রী শ্রী রাজীব গান্ধীর এ বিষয়ে মনোভাব কি? মাস খানেক আগে দিল্লিতে একটি বৈঠক হয়েছিল। সেই বৈঠকে প্রধানমন্ত্রী পরিষ্কার ভাবে বলেছিলেন — বিভিন্ন কাগজে তা বেরিয়েছিল — 'পাট শিল্পকে আদৌ রাখার দরকার আছে কিনা এটা ভাবতে হবে'। তিনি প্রায় এই সিদ্ধান্তে পোঁছে গেছেন যে, পাট শিল্পের আর দরকার নেই। কিন্তু পশ্চিমবঙ্গের অর্থনীতিতে পাট শিল্পের গুরুত্ব অপরিসীম। ৬০'টির মতো পাট শিল্পের

কারখানা আছে — তার মধ্যে ৬/৭'টি বন্ধ আছে, একটি কয়েক দিন আগে খুলেছে - তাতে ২ লক্ষ মানুষ কাজ করেন এবং পাট চাষের সঙ্গে যুক্ত মানুষের সংখ্যা হচ্ছে, পা চাষী, বর্গাদার, ক্ষেতমজুর মিলিয়ে প্রায় ৪০ লক্ষ। এই সমস্ত মানুষদের পরিবার পিছু মো পাঁচ জন ধরা হয় তাহলে এই সংখ্যাটা দাঁড়াচ্ছে ২ কোটি ১০ লক্ষে। অর্থাৎ ভার সরকারের ভ্রান্ত নীতির ফলে ২ কোটি ১০ লক্ষ মানুষ না খেয়ে মরতে চলেছেন। মাননী অধ্যক্ষ মহাশয়, ১৯৮১ সালের জনগণনা রিপোর্ট অনুযায়ী পশ্চিমবাংলার মোট জনসংখ হচ্ছে ৫ কোটি ৪৪ লক্ষ, আমি ধরে নিলাম ইতিমধ্যে কিছু বেড়েছে, অর্থাৎ মোট ৬ কোটি মতো যদি জনসংখ্যা হয়, তাহলে তার মধ্যে ২ কোটি ১০/১২ লক্ষ মানুষের অন্ন কেড়ে নেবার চক্রান্তে ভারত সরকার লিপ্ত হয়েছেন। এত বড় শিল্প, যার সঙ্গে এত মানুষ যুক্ত রয়েছেন তাঁকে কি আর চালাবার প্রয়োজন নেই? আমি মেনে নিলাম সিন্থেটিকে কম পয়সায় হয়, তাতে কিছু সুবিধা আছে, কিন্তু এই কয়েক কোটি মানুষের জীবনের কি ভারত সরকারের কাছে কোনও মূল্য নেই; এদের দেখার দরকার নেই?

[3-40 – 3-50 P.M.]

বাইরে থেকে সিন্থেটিকস এনে তা ব্যবহার করার যে প্রস্তাব উঠেছে তা ব্যর্থ করতে হবে। সিন্থেটিকস এনে তা ব্যবহার করা বন্ধ করতে হবে। 'গান্ধী ধাম চেম্বার অফ কমার্স' আমাকে কিছু দিন আগে চিঠি লিখে জানিয়েছেন যে, রেলওয়ে বোর্ড — ভারত সরকারের একটি প্রতিষ্ঠান — নির্দেশ দিয়েছেন ১লা জুলাই, '৮৬র পর থেকে, অর্থাৎ অল্প কয়েক দিন পর থেকে কোনও নুন (লবণ) আর পাটের বস্তায় (চটের বস্তা) নেওয়া হবে না। এক মাত্র গুজরাটে নুনের জন্যই বছরে ৫ কোটি চটের বস্তা ব্যবহার করা হয়। এই ৫ কোটি বস্তা যদি আজকে বিক্রি বন্ধ হয় তাহলে আরও কতগুলি চটকল এখানে বন্ধ হয়ে যাবে। তারপরে সিমেন্ট, সার ইত্যাদি তো আছেই। এই জিনিস চলতে পারে না। আমার পরিষ্কার বক্তব্য হচ্ছে, এই ভাবে সিন্থেটিক্সের ঢালাও আমদানির সুযোগ দিয়ে ভারত সরকার চক্রান্তে লিপ্ত হয়েছেন। শুধু মাত্র ঢালাও আমদানি করতে দিচ্ছেন, তাই নয়, তাঁদেরই নিয়ন্ত্রিত প্রতিষ্ঠান রেলওয়ে বোর্ড বলছেন, না, জুটের বস্তা নয়, পলিথিন বা সিন্থেটিক্স বা অন্য জিনিস তোমরা ব্যবহার কর। আজকে এ সবের মধ্যে দিয়ে আমরা লক্ষ্য করছি পশ্চিমবাংলাকে মারবার চক্রান্ত চলছে। কেবলমাত্র পাট শিল্পকে মারবার চক্রান্তই নয়, স্বাধীনতার পর থেকে আমরা বরাবর দেখছি যে, ১৯৫৬ সালে মাশুল সমীকরণ নীতি গৃহীত হয়েছিল — তখন কি পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার ছিল? তখন পশ্চিমবঙ্গের পুরুষ সিংহ ডাঃ বিধানচন্দ্র রায় ছিলেন পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রী এবং পন্ডিত জহরলাল নেহরু ছিলেন ভারতবর্ষের প্রধানমন্ত্রী। তখন থেকে মাশুল সমীকরণের মধ্যে দিয়ে পশ্চিমবঙ্গ তথা পূর্ব ভারতের শিল্পের গঙ্গা যাত্রা শুরু হয়েছিল। আজকেও পশ্চিমবঙ্গ তথা পূর্ব ভারতের অন্যতম প্রধান শিল্প এবং অন্যতম প্রধান কৃষিজাত দ্রব্য পাটকেও মারবার চেষ্টা হচ্ছে। কেন্দ্রীয় সরকারের এই পরিকল্পিত চক্রান্তের বিরুদ্ধে আসুন আমরা সকলে একযোগে রুখে দাঁড়াই। আজকে কংগ্রেসি সদস্যরাও এই প্রস্তাব নিয়ে এগিয়ে এসেছেন তার জন্য আমি তাঁদের অভিনন্দন জানাচ্ছি। রাজ্যের স্বার্থে, রাজ্যের মানুষের স্বার্থে, আড়াই কোটি মানুষের স্বার্থে আসুন আমরা সকলে একযোগে রুখে

দাঁড়াই। আমরা কি দেখছি, আমরা দেখছি যে, সুদীর্ঘ কয়েক বছর ধরে কেন্দ্রীয় সরকার এ রাজ্যে কোনও আধুনিক শিল্প গড়ে তোলেন নি, ফলে আমাদের পুরনো শিল্পগুলির ওপরই নির্ভর করে থাকতে হচ্ছে। পাট, টেক্সটাইল, কেমিক্যাল, ইঞ্জিনিয়ারিং, পেট্রো-কেমিক্যালের আধুনিক শিল্পগুলির একটিও এখানে স্থাপন করলেন না। ইলেকট্রনিক্স শিল্প করলেন না, হাইড্রোগস শিল্প করলেন না। সর্ব ক্ষেত্রেই আমাদের বঞ্চিত করার চেষ্টা করে চলেছেন। তথাপি আমরা তাঁদের সেই বাধাকে অতিক্রম করে পেট্রো-কেমিক্যাল শিল্প স্থাপন করেছি, ইলেকট্রনিক্স শিল্প গড়েছি এবং এক সাথে সাথে তাঁরা যখন দেখলেন যে, আমরা পুরনো শিল্পগুলিকে নিয়েই পশ্চিমবঙ্গে পড়ে আছি এবং সেগুলিকে চালিয়ে নিয়ে যাচ্ছি তখন তাও সহ্য করতে না পেরে সেই পুরনো শিল্পগুলিকেও আজকে বন্ধ করে দেবার জন্য তাঁরা চক্রান্তে লিপ্ত হয়েছেন। সেই হিসাবেই আজকে পাটকে ধরা হচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, কেবল মাত্র ভারত সরকারের বিরুদ্ধে আজকে আমাদের কথা বললেই চলবে না, পাট কল মালিকরা কি করছে, তারা কোটি কোটি টাকা মুনাফা করছে, অথচ তারা পাট কলগুলির আধুনিকীকরণ করে নি, সময় থাকতে সচেতন হয় নি এবং ভিন্নমুখী পরিবর্তন বা ডাইভারসিফিকেশনের দিকে যায় নি; সুতরাং তাদের বিরুদ্ধেও আমাদের সোচ্চার হতে হবে। আজকে বাংলাদেশে পাট থেকে কার্পেট করছে, পাট থেকে কম্বল করা যায়, কম দামে দিলে শীতে মানুষ একটু বাঁচে, তাই পাট কল মালিকদের বিরুদ্ধেও আমাদের আন্দোলন করতে হবে। তাদের বলতে হবে, তোমরা এই শিল্পের আধুনিকীকরণ কর এবং অবশ্যই তা কর্মসঙ্কোচন না করে। তাদের উৎপাদন সামগ্রীর ডাইভারসিফিকেশন করতে হবে, কেবল মাত্র পাটের বস্তার ওপর নির্ভর করে থাকলে চলবে না। শেষ কথা, ভারত সরকারকে জবাব দিতে হবে যে, চট থেকে যে ৩০০ কোটি টাকার বৈদেশিক মুদ্রা আয় হয় সেটা যদি বন্ধ হয়ে যায় তাহলে কি তাঁরা তা অন্য উপায়ে আয় করতে পারবেন? এটা কি নিজের নাক কেটে পরের যাত্রা ভঙ্গ নয়? দেশ বিভাগের আগে পশ্চিমবঙ্গে পাট উৎপন্ন হত না, বৈদেশিক মুদ্রা অর্জনের জন্যই আমাদের রাজ্যের বেশির ভাগ ধানী জমি নষ্ট করে পাটের জমি করা হয়েছে। জাতীয় স্বার্থে আমরা রাজি হয়েছিলাম, কারণ বৈদেশিক মুদ্রা না এলে আমরা বহির্বিশ্ব থেকে জিনিস কিনব কি করে! সুতরাং ভারত সরকারকে আজকে জবাব দিতে হবে যে, বৈদেশিক মুদ্রার কথা না ভেবেও কি করে পশ্চিমবঙ্গকে মারা যায় তার জন্য কি করে তাঁরা চক্রান্ত করছেন? এই চক্রান্তের বিরুদ্ধে আসুন আমরা সবাই মিলে রুখে দাঁড়াই।

**মিঃ স্পিকার ঃ** মিঃ বোস, আপনি একটা কমিটির প্রোপোজাল করবেন বলে, যে বলেছিলেন?

**শ্রী নির্মলকুমার বোস ঃ** আমাদের প্রস্তাব হচ্ছে, কয়েকদিন ধরে বিধানসভায় নানাভাবে এই কথা বলা হয়েছে যে, কাগজ শিল্পের গুরুতর অবস্থা চলছে, কি আমাদের বেঙ্গল পেপার মিল, কি আমাদের টিটাগড় পেপার মিলের সমস্যার কথা আমাদের দিল্লির কাছে তুলে ধরা দরকার। আজকে প্রস্তাব এসেছে আমাদের পাট শিল্পের সঙ্কটের কথাও দিল্লির সামনে তুলে ধরা দরকার।

তাই এই বিধানসভার সকল দলের সদস্য নিয়ে একটা সর্বদলীয় প্রতিনিধি দল দিল্লিতে

পাঠানো প্রয়োজন এবং আমি আশা করি আপনারা এতে সম্মত হবেন, এই কক্ষের সবাই সম্মত হবেন। সর্বসম্মতিক্রমে একটা প্রতিনিধি দল তৈরি করতে হবে যাঁরা দিল্লিতে গিয়ে পাট এবং কাগজ শিল্পের কথা জোরের সঙ্গে তুলে ধরতে পারবেন কেন্দ্রের শিল্প এবং টেক্সটাইল মিনিস্টারের কাছে। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী কমলকান্তি গুহ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য শ্রী কমল সরকার এবং মাননীয় সদস্য শ্রী সুব্রত মুখার্জি যে প্রস্তাব এনেছেন সেই প্রস্তাব সম্বন্ধে আমার কিন্তু একটা সংশয় থেকে যাচ্ছে। পাশ্চাত্য দেশে শিল্প বিপ্লব হল, ইস্ট ইন্ডিয়া কোম্পানি ভারতবর্ষে জাঁকিয়ে বসল পাট শিল্পের পত্তন হল। হুগলি নদীর তীরে সেদিন থেকে এই শিল্প জাঁকিয়ে বসে আছে, অর্থনৈতিক উন্নতি হল কিন্তু বাংলাদেশের চাষীরা দিনের পর দিন জাহান্নামে গেছে। আজকে এখানে সব সদস্যই শিল্পের কথা বললেন, কিন্তু সাথে সাথে এই কথা মনে রাখতে হবে পাট শিল্প থাকল, আধুনিকীকরণ হল, সিন্থেটিক ব্যাগ উধাও হয়ে গেল, কেন্দ্রীয় সরকারের চৈতন্য হল, সব হল, কিন্তু কৃষক যদি ফসলের দাম না পায়, পাটের দাম না পায় তাহলে কি দাঁড়াবে? এই কথাটাও পাশাপাশি বলতে হবে। এই কথাটার উপর কি দাঁড়াবে সেটা নির্ভর করবে। পাট চাষী এবং শিল্প থাকবে কিনা, কাজেই এই কথা আজকে পরিষ্কার ভাবে বলতে হবে যে পাটের ন্যায্য মূল্য দিতে হবে। পাট শিল্প থাকবে, শোষণ বন্ধ করতে হবে, কারসাজি বন্ধ করতে হবে, পুঁজিপতিদের তোয়াজ বন্ধ করতে হবে। এই কথাগুলি আজকে যদি পরিষ্কার ভাবে না বলা যায় তাহলে কিন্তু পশ্চিমবঙ্গের মানুষের মনে হবে যে আমরা একটা ধাপ্পা দিয়ে বিধানসভায় নমঃ নমঃ করে আলোচনা শেষ করলাম। মাননীয় অধ্যক্ষ মহাশয়, পাটের দাম বেশি দেওয়া যাবে না, পাটজাত দ্রব্য প্রতিযোগিতায় মার খাচ্ছে, কারণ কৃত্রিম সমস্ত জিনিস সিন্থেটিক বাজারে এসে গেছে। সেজন্য এ ব্যাপারটাকে উৎসাহ দেবার দরকার নেই, এ কথা বলা হচ্ছে। কিন্তু আমি জিজ্ঞাসা করছি ১৯১৬ সালে ব্রিটিশ আমলে নূতন করে ঠিক হল যে পাটজাত দ্রব্য বিদেশে চালান দিতে হলে টন প্রতি ১৬ টাকা করে রপ্তানি-ট্যাক্স দিতে হবে, ১৯৪৭ সালে সেটা বেড়ে হল ৮০ টাকা, আজকে সেটা বেড়ে বেড়ে হয়েছে ৬০০ টাকা। রাজীব গান্ধীর সরকার পাট শিল্পকে বাঁচিয়ে রাখবার জন্য কৃষকেরা যাতে দাম ঠিক পায় তার জন্য সুব্রত বাবু কি এ কথা বলতে পারবেন যে রপ্তানি ট্যাক্স কমিয়ে দেওয়া হোক। রপ্তানি ট্যাক্স কমিয়ে দিয়ে পাটজাত দ্রব্যের দামটাকে নিচে নামিয়ে নেওয়া হোক যাতে সেটা সিন্থেটিক ব্যাগ বা অন্যান্য জিনিসের সাথে কম্পিটিশনে দাঁড়াতে পারে সেটা করা হোক। সে কথাটা পরিষ্কার ভাবে বলা দরকার। রপ্তানি ট্যাক্স কমানো হোক, এই কথাটা বলা হয় নি। দ্বিতীয় কথা হচ্ছে এই যে আজকে আমরা কি দেখছি? ১৯৮৪ সনে যখন এক হাজার টাকা পাটের কুইন্টাল হল, একটা ব্যাগের দাম ১৫/১৬ টাকায় উঠে গেল। গত বছর ১০০/১৫০ টাকা, ২০০/২৫০ টাকা কুইন্টাল হল। এখন বস্তার দাম ১২/১৪ টাকায় দাঁড়িয়ে গেছে। কৃষিজাত এবং শিল্পজাত দ্রব্যের মধ্যে একটা ফারাক হয়ে যাচ্ছে, এর থেকে সঙ্কটের সৃষ্টি হচ্ছে এর থেকে কেন্দ্রীয় সরকারের ভারসাম্যের নীতি গ্রহণ করা উচিত। না হলে অন্য প্রস্তাব এনে কোনও লাভ নেই। কৃষি এবং শিল্পজাত দ্রব্যের একটা ভারসাম্যের একটা সীমিত ব্যবস্থা নেওয়ার প্রস্তাব এখানে থাকা উচিত।

[3-50 – 4-00 P.M.]

তিন নম্বর হচ্ছে, ঐ যে ইন্ডিয়ান জুট মিলস অ্যাশোসিয়েশন — সেখানে রাঘব বোয়াল যারা বসে আছেন — তাদের বিরুদ্ধে ব্যবস্থা নেওয়া হোক। আমরা দুই বছর ধরে চিৎকার করছি যে, সাত সপ্তাহের পাটের বাফার স্টক রাখতে হবে। এটা কেন্দ্রীয় সরকারেরই নিয়ম। কিন্তু কোনও পাটকলের মালিক সাত সপ্তাহের বাফার স্টক রাখেন না। আজকে এ ব্যাপারে এনকয়ারি করে তাদের শাস্তি দেওয়া হোক। সাত্তার সাহেব বলেছেন, 'কমিশন করা হোক'। ষষ্ঠ লোকসভার সিক্সটিস্থ রিপোর্ট পেশ করেছিলেন প্রয়াত জ্যোতির্ময় বসু। তিনি তখন লোকসভার পাবলিক আন্ডারটেকিং কমিটির চেয়ারম্যান। তিনি তাঁর রিপোর্টে সুনির্দিষ্ট অভিযোগ এনে বলেছিলেন যে, পাট কল মালিকরা ইনকাম ট্যাক্স ফাঁকি দিচ্ছে, কর্মচারিদের প্রভিডেন্ট ফান্ডের টাকা জমা দিচ্ছে না এবং ব্যাঙ্ক থেকে কারখানা আধুনিকীকরণের নাম করে টাকা নিয়ে সেটা অন্য জায়গায় খাটাচ্ছে। আজকে ষষ্ঠ লোকসভা চলে গেছে, সপ্তম লোকসভা চলছে, কিন্তু আজও তাদের বিরুদ্ধে কোনও ব্যবস্থা নেওয়া হল না। ব্যাপারটা অন্য জায়গায় দাঁড়িয়ে রয়েছে। আজকে এই যোগসাজসটা ভাঙ্গতে না পারলে কিছু হবে না। সাত্তার সাহেব বলছিলেন যে, ১৯৪০ সালে প্রস্তাব নেওয়া হয়েছিল — এক মণ পাট বিক্রি করে কৃষকরা যেন তিন মণ চাল কিনতে পারে। ১৯৫৭ সাল, নেহরু তখন প্রধানমন্ত্রী। তিনি একটি কমিশন করেছিলেন। সেই কমিশনকে তিনি বলেছিলেন যে, এক মণ পাট বিক্রি করে পাট চাষী যেন দুই মণ চাল কিনতে পারে। তারপর দেবীপ্রসাদ চট্টোপাধ্যায় ঠিক করলেন, এক মণ পাট বিক্রি করে তারা যেন এক মণ চাল কিনতে পারে। এইভাবে ধীরে ধীরে পাট চাষীদের সর্বনাশ করা হল স্বাধীনতার পর। আজকে পাট কলগুলি সবগুলিতেই লাভ হচ্ছে, কোনও ক্ষেত্রেই তাদের লাভটা কম হচ্ছে না। কেন্দ্রীয় সরকার জানেন যে, আজকে যদি পাটের উপর থেকে আমদানি কর কমিয়ে দেওয়া যায়, ইনকাম ট্যাক্স কমিয়ে দেওয়া যায় এবং কলগুলিকে আধুনিকীকরণ করতে মালিকপক্ষকে বাধ্য করা যায়, তাহলে এই শিল্পে মার খাবার কথা নয়। ঘটনা হচ্ছে, আজকে ঐসব কথা বলে পশ্চিমবঙ্গের পাট চাষীদের সর্বনাশ করা, তাদের উৎপাদিত ফসলের ন্যায্য দাম না দিয়ে লুটপাট করা, শোষণ অব্যাহত রাখাটাই উদ্দেশ্য। সেইজন্যই আজকে এই চক্রান্ত করা হচ্ছে। আজকে এখানে বলা হচ্ছে, দিল্লি যাওয়া হোক। আমরা ৫ই মার্চ কৃষক শ্রেণীর পক্ষ থেকে দিল্লি গিয়েছিলাম। কিন্তু কিছু হয় নি।

(**শ্রী সুব্রত মুখার্জিঃ** এই জনাই হয় নি)

আমরা বামপন্থী কৃষক দরদী বলেই হয় নি। সেদিন খুর্শিদ আলম খান সাহেব বলেছিলেন, "গ্র্যানলের জন্য যে লাইসেন্স দেওয়া হচ্ছে সেটা বন্ধ করে দিন, যাতে সিন্থেটিক ব্যাগ তৈরি করা না যায়। গ্র্যানল আমাদানি বন্ধ করে দিন"। তিনি পরিষ্কার বলেছিলেন, "আমাদের সরকারের এ ব্যাপারে পরিষ্কার কোনও নীতি না থাকায় ব্যবস্থা গ্রহণ করতে পারব না। আমি মুখ্যমন্ত্রীদের কাছে এইমত অনুরোধ করব"। আজকে এই কথা আমি বলতে চাই, আগামী ১৪ই আগস্ট এই পশ্চিমবঙ্গে একটা বিস্ফোরণ ঘটবে। কারণ আমরা লক্ষ্য করে দেখেছি যে, পশ্চিমবঙ্গে ৪ লক্ষ হেক্টর জমিতে পাট চাষ করা ছাড়া উপায় নেই। ওখানে বিকল্প কোনও চাষ হবে না। আবার বেশি জমিতে পাট চাষ করা চলবে না, তাহলে গত বছরের মতো মার খেতে হবে। সেইজন্য কৃষকদের বলেছি, "গেল বছর ৭ লক্ষ হেক্টরে পাট

চাষ করে ৪৩ লক্ষ বেল উৎপাদন হয়েছিল, কিন্তু এত দরকার নেই"। কেন্দ্রীয় সরকারকেও বলেছি যে, বাড়তি পাট ফলিয়ে কোনও লাভ হয় না বলে যে জমিতে পাট ছাড়া কিছু হবে না — সেই জমিতে পাট চাষ হবে, উৎপন্ন ফসলের ন্যায্য মূল্য দিতে হবে এবং পাট শিল্পকে বাঁচিয়ে রাখতে হবে। সেইজন্যই বলছি যে, সুব্রত বাবু ২১শে মে দেখবেন, আমরা দেখাব ১৪ই আগস্ট। প্রকারান্তরে আজকে পাট চাষীদের মারবার ব্যবস্থা হচ্ছে, কিন্তু পশ্চিমবঙ্গের পাট চাষীরা মার খাবে না। সেটা কোনও পাট চাষীই সহ্য করবে না — এই কথা জেনে রাখবেন। স্যার, আমি এই কথা বলতে চাই পৃথিবী এগিয়ে যাচ্ছে, বিজ্ঞান নূতন নূতন জিনিস আবিষ্কারের মাধ্যমে। কিন্তু চাষ না হলে দেশ চলতে পারে না, একেবারে অচল হয়ে যাবে, সেটাকে রাখতেই হবে। স্যার, বাংলাদেশের প্রেসিডেন্ট এরসাদ সাহেব তখন প্রেসিডেন্ট হয় নি, আমি তখন মন্ত্রী হই নি, এটা প্রায় ১৯৭৫ সালের কথা, এরসাদ সাহেব কলিকাতায় এসেছিলেন এবং আমার সঙ্গে তাঁর সারাদিন কথাবার্তা হয়েছিল। সেই এরসাদ সাহেব পাট প্রসঙ্গে বলেছিলেন যে বাংলাদেশ ঠিক করেছে যে পাট চাষ এবং পাট শিল্পকে বাঁচাবার জন্য সরকারি এবং বেসরকারি সমস্ত অফিসগুলোতে এবং গেস্ট হাউসগুলোতে কারপেট, পর্দ্দা এবং সমস্ত কিছু পাটজাত দ্রব্য ব্যবহার করা হবে, রেশম, পশম এবং সিল্ক ব্যবহার করা হবে না। এটা আমাদের সরকারকেও দেখতে হবে এবং এই সমস্ত জিনিস কম্পালসারি করতে হবে। দ্বিতীয় কথা হচ্ছে ওনারা বার বারই বলে থাকেন পশ্চিমবাংলার সরকার এই ব্যাপারে কি করছে। আমি এই কথাটা বলছি যে আমরা এগিয়ে চলেছি। এখন বলছি কেন্দ্রীয় সরকার আমাদের আশ্বাস দিক যে সমস্ত পাট আমরা কিনে নেব এবং সেই পাট সমস্ত চটকলের মালিক আমাদের থেকে কিনে নিতে বাধ্য থাকবে তাহলে আগামী বছরে ব্যবস্থা করতে পারি। পশ্চিমবাংলার সাড়ে পাঁচ কোটি মানুষের টাকা দিয়ে যে পাট কিনবে সেই পাট যদি তারা না কেনে — তাদের তো আমরা কিছু করতে পারব না — তাহলে অর্থনৈতিক অবস্থা কোথায় দাঁড়াবে সেটা বুঝতেই পারছেন। এই কথা যদি পরিষ্কার ভাবে কেন্দ্র আমাদের জানিয়ে দেয় তাহলে আমরা সব কিছু ব্যবস্থা করতে পারি। চটকল মালিকদের বে-আইনি কারবারের কথা বারে বারে আমরা কেন্দ্রকে জানিয়েছি। কিন্তু কোনও ব্যবস্থা গ্রহণ করা হয় নি। জয়নাল আবেদিন সাহেব জে. সি. আই.-র কথা বলেছেন। তাদের ৫০ পারসেন্ট পাট কেনার কথা অর্থাৎ ৭৩ লক্ষ বেল পাট কেনার কথা। সেখানে তারা ১৭ লক্ষ বেল পাট কিনেছে। আবার ৩১শে মার্চের পর থেকে জে. সি. আই. হঠাৎ পাট কেনা বন্ধ করে দিল এবং বলে দিল আমরা আর পাট কিনব না। রাখার জায়গার অসুবিধার ব্যাপারে আমরা বলেছিলাম আপনারা পাট কিনুন, যেখানে যেখানে রাখার দরকার হবে সেখানে আমরা জায়গার ব্যবস্থা করে দেব। তবুও জে. সি. আই. পাট কেনে নি তাই আজকে এই অবস্থা এসে দাঁড়িয়েছে। আমরা কেন্দ্রীয় সরকারকে বলেছিলাম পাট চাষীদের কথা ভেবে তাদের পাটের ন্যায্য মূল্য দেওয়া হোক এবং বলেছিলাম কত পাট লাগবে সেটা জানানো হোক যাতে চাষীরা সেই পরিমাণ পাট চাষ করতে পারে। আমাদের রাজ্য সরকারের পক্ষ থেকে কেন্দ্রীয় সরকারকে গত ডিসেম্বর মাসে একটা চিঠি দেওয়া হয়েছিল। তাতে বলা হয়েছিল অভ্যন্তরীণ বাজারে কি চাহিদা, বস্তার কি চাহিদা, হেসিয়ানের কি চাহিদা এবং বিদেশি মার্কেটে পাটের কত চাহিদা আছে সেটা আমাদের হিসাব করে জানান তাহলে আমরা সেই অনুপাতে জমি আবাদ করব। কত পাট লাগবে তার হিসাবটা পাওয়া গেলে যত একর জমি আবাদ

করার দরকার হবে সেই পরিমাণ জমি আবাদ করতে পারি তাহলে উদ্বৃত্ত পাট হবে না। কিন্তু তাঁরা এই ব্যাপারে কোনও উত্তর দিলেন না। এর থেকে বোঝা যাচ্ছে যে আসলে পাট চাষীকে মারবার জন্য কেন্দ্রীয় সরকার এই প্রস্তাব করেছেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে এই কথা বলতে চাই আজকে পাট চাষী, চটকল শ্রমিক-মালিক এবং কেন্দ্রীয় সরকার — রাজ্য সরকার সবাই মিলে এক সঙ্গে বসে সিদ্ধান্ত নিতে হবে। পাট চাষীদের বাদ দিয়ে খালি চট শিল্পকে জাগিয়ে রাখা যাবে না। চট শিল্পকে জাগিয়ে রাখতে হলে তাদের কথা চিন্তা করতে হবে। সেই জন্য কৃষকদের প্রতিনিধিদের নিয়ে সবাই মিলে একটা সামগ্রিক দৃষ্টিভঙ্গি নিয়ে এই ব্যাপারে বিবেচনা না করলে ত্রুটি থেকে যাবে, ভুল থেকে যাবে। আমরা এগিয়ে যাবার চেষ্টা করছি, এটা না করলে সেই কাজ ব্যহত হবে। আজকে যে প্রস্তাব সুব্রত বাবু এবং কমল বাবু এনেছেন তাকে সমর্থন করছি এবং এই আলোচনায় যোগ দিয়ে আমি বলতে চাই আমি তাঁদের কাছে কৃতজ্ঞ এই কারণে যে তাঁরা পাট শিল্পের কথা চিন্তা করছেন।

[4-00 – 4-10 P.M.]

এই সুযোগে আমরা পাট চাষীদের কথা বলতে পারছি, সেজন্য তাঁদের কাছে আমি আমার কৃতজ্ঞতা জানাই। এই সঙ্গে সঙ্গে পাটের ন্যায্য মূল্যের কথা এবং যে যে ব্যবস্থা গ্রহণ করলে বাড়তি ট্যাক্স অন্যান্য জিনিসগুলো ধরার জন্য এই শিল্পকে ভারাক্রান্ত করছে এবং অহেতুক এর মূল্যকে বাড়িয়ে দিচ্ছে সেগুলোর যাতে মীমাংসা করা হয়, যাতে এই শিল্পের সমস্যার সমাধান সম্ভব হয়, তার জন্য চেষ্টা করতে হবে। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য কমল বাবু পাট চাষীদের ন্যায্য মূল্যের যে কথা বললেন, এটা প্রস্তাবের মধ্যে রাখলে খুবই ভাল হবে। তাঁর এই কথাকে আমরা সমর্থন করছি।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** এটা আপনারাই বুঝুন।

**শ্রী কমল সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা আজকের আলোচনা প্রায় শেষ করে এনেছি। এর মধ্যে আমাদের কিছুটা দু'রকম মত প্রকাশ পেয়েছে। এই ব্যাপারে আমি কমল সরকার বলছি, আমরা যাঁরা ট্রেড ইউনিয়ন করি তাঁরাই পাট চাষীদের পক্ষ নিয়ে, পাট চাষীরা যাতে ন্যায্য দাম পায় তার জন্য পুরো একদিনের ধর্মঘট করেছিলাম। সেই ধর্মঘটের মধ্যে আই. এন. টি. ইউ. সি., আমরা এবং অন্যান্য সমস্ত দলেও অংশ গ্রহণ করেছিলেন। এটা শুধু মাত্র চটকলেই সম্ভব হয়েছিল। এখানে পাটচাষীদের নিয়ে যে ধর্মঘট আমরা করেছিলাম তা বিভিন্ন রাজ্যে বারংবার কোটেড হয়েছে এবং তাঁরা আমাদের প্রতি কৃতজ্ঞতা জানিয়েছেন। আমরা মজুররা যাঁরা লড়াই করি, ট্রেড ইউনিয়নের মধ্যে যাঁরা লড়াই করি, তখন কেবলমাত্র নিজেদের ব্যক্তিগত কথাই যে মনে রাখি তা নয়। আমরা কৃষকদের কথা, সেখানে কৃষকদের দাবি সব সময়ে তুলে ধরবার চেষ্টা করি। যারা কমিউনিস্ট, যারা মার্কস, অ্যাঙ্গেলস পড়েন তারা এইসব জানেন এবং বিশ্বাস করেন। আজ থেকে ৪০০ বছর আগে

১৬২৫ সালে কৃষকদের সমর্থনে শ্রমিকরা এসেছিলেন। সেই সময়তেই ফ্রেডরিক অ্যাঙ্গেলস দুই হাত তুলে বলেছিলেন আজকে সবে মাত্র শিল্প গড়ে উঠছে, ক্যাপিটালিজিম আসার আগে সঠিক পদক্ষেপ কৃষকরা নিয়েছে এবং শ্রমিকরা নিয়েছে। যাকগে ওইসব আলোচনার দরকার নেই। তবে সব চেয়ে আনন্দের কথা যে এবং এটা আমি আগেও সুব্রত বাবুকে অভিনন্দন জানিয়েছিলাম তার এগিয়ে আসার জন্য। এর আগের বার যে কোনও কারণে তিনি উপস্থিত থাকতে পারেন নি। কিন্তু পরবর্তীকালে তিনি থাকবেন বলেছিলেন। আমরা যখন দিল্লি গিয়েছিলাম তখন ইন্দিরা গান্ধী জিজ্ঞাসা করেছিলেন সুব্রত বাবু কি চাইছেন। আমরা তখন বলেছিলাম আমরা যতটুকু জানি যে কালী মুখার্জি এবং সুব্রত বাবু এই প্রস্তাবের পক্ষে আছেন। আমরা আমাদের ডেলিগেশনের পক্ষ থেকে এবং সুব্রত বাবুর দলের লোকও ছিলেন তারা সবাই মিলে বললেন যে এই চট শিল্পকে ধ্বংস করে দেবেন আপনারা। একে বাঁচানোর ব্যবস্থা করুন। তখন ইন্দিরা গান্ধী বলেছিলেন এটা মরছে কি করে এক্সপ্লেন করার চেষ্টা করুন। আমরা বললাম আজকে পৃথিবীর সব দেশে যখন পাট শিল্প, চট শিল্প বাড়াবার জন্য কথা হচ্ছে, এই শিল্পের উন্নতি হোক তার জন্য স্টেপ নেওয়া হচ্ছে তখন আপনারা তাকে ধ্বংস করার চেষ্টা করছেন। সেই সময়ে প্রয়াত প্রধানমন্ত্রীর পাশে দু একজন অফিসার ছিলেন তাদের দেখিয়ে বললাম আপনারা যে সমস্ত সার্কুলার এবং বক্তব্য উপস্থিত করছেন তাতে শ্রমিকও মরবে এবং কৃষকও মরবে। তখন তিনি সব শুনে বললেন ঠিক আছে এটা স্টাডি করতে হবে। কিন্তু দুর্ভাগ্যবশত তিনি মারা গেলেন, তাঁকে হত্যা করা হল। তাঁর মৃত্যুর পর এই নিয়ে আর কোনও আলোচনা হয় নি। আমার বিশ্বাস সব দল মিলে এক সঙ্গে দিল্লি যাই এবং আমাদের সমস্ত প্রস্তাব তাদের কাছে রাখি। ক্যাপিটালিস্টরা তাদের স্বার্থে এবং পুঁজিপতিরা তাদের স্বার্থে যে কোনও কারণেই হোক বাধা দিচ্ছেন। এই বাধাকে দূরে সরিয়ে দিতে হবে। তবে তাদের মধ্যে বিশ্বাস করে সবাই চায় শিল্প থাকুক এবং শিল্প থাকতে হলে পাট শিল্প থাকতে হবে। এটা বোঝার প্রয়োজন আছে। পুঁজিপতিরা তাদের নিজেদের স্বার্থে বারে বারে এটা বন্ধ করার চেষ্টা করেছেন। এই ব্যাপারে সমস্ত রিপোর্ট তারা দেখে বললেন যে এখানে চট শিল্প বা পাট শিল্প বাড়ানো চলবে না। এই যখন সিদ্ধান্ত নেওয়া হল তখন এই চটের এবং পাটের পক্ষে এলেন আমেরিকা। তারা সিন্থেটিক জিনিস ব্যবহার যে কতখানি ভয়াবহ সেটা উপলব্ধি করতে পারলেন। আমেরিকাতে ওই সমস্ত সিন্থেটিক জিনিস প্যাসিফিক ওখানে ফেলার ফলে সমুদ্রের মাছ এবং জ্যান্ত সব প্রাণী মারা গেল এবং তারা ভেসে উঠতে লাগল। তারা তখন সিদ্ধান্ত নিল যে এই শিল্পকে এগিয়ে নিয়ে যেতে পারি না এবং আমেরিকাতে সিন্থেটিক ব্যবহার করা চলবে না। আমেরিকার সঙ্গে সঙ্গে অন্যান্য মহাদেশও এই ব্যাপারে এগিয়ে যাচ্ছে। সোভিয়েত ইউনিয়ন এবং চিন আর অন্যান্য সমাজতান্ত্রিক দেশ এই চট শিল্পকে এগিয়ে নিয়ে যাবার চেষ্টা করছেন সেখানে কেন্দ্রীয় সরকার এটাকে বন্ধ করে দেবার সিদ্ধান্ত নিয়েছেন।

[4-10 – 4-20 P.M.]

আমি আমার বক্তব্য দীর্ঘ করব না। পুঁজিবাদীরা ব্যক্তি স্বার্থ দেখে আমরা দেখব দেশের সকলের স্বার্থ। ওদের প্রচুর গানি আটকে আছে যেগুলো বাজারে ছাড়লে প্রচুর মুনাফা আসবে। এরা ভবিষ্যত দেখে না — এখনই কয়েক কোটি টাকা কি করে মুনাফা আসবে

সেইটা চিন্তা করে। আমরা দেশের স্বার্থ বড় করে দেখি বলেই আমাদের দৃষ্টিভঙ্গি অন্য রকম। বিনয় বাবু বলেছেন কৃষকদের স্বার্থে দাম ঠিক করা হোক। যে প্রস্তাব এসেছে সেটা যদি সকলে ঐক্যমত হয়ে গ্রহণ করতে পারি তাহলেই ভাল হয়। সিলেক্ট কমিটি হলে আবার দেরি হবে (ভয়েস) সিলেক্ট কমিটি আপনারা সিলেক্ট কমিটির কথা বলছেন বটে কিন্তু তাতে তো অনেক দেরি হয়ে যাবে। মালিকরা অবশ্য এই জিনিসটাই চাইছেন। আমরা ওদিকে যেতে চাইছি না সেজন্যই বলছি এটা এখনই গরম গরম করে ফেলা ভাল। আমাদের এখনই প্রধান মন্ত্রীর সঙ্গে আলোচনা করা উচিত এবং সুব্রত বাবু যেটা বলেছেন যে সিন্থেটিকের ব্যবহার অবিলম্বে বন্ধ করাও সেটা আমি সমর্থন করছি এবং সেই দিকেই সকলকে অগ্রসর হতে অনুরোধ করছি। আমি আশা করি আপনারা আমার প্রস্তাবে একমত হবেন। কমিটি কাকে কাকে নিয়ে হবে সেটা আমাদের মিঃ পাঠক বলবেন। তবে আশা করি যে এটা নিয়ে কোনও সমস্যার সৃষ্টি হবে না। আমি আপনাদের সকলকে প্রস্তাব গ্রহণ করার জন্য অনুরোধ করছি।

**মিঃ স্পিকার ঃ** মাননীয় কমল সরকারের মোশনের উপরে শান্তশ্রী বাবুর যে অ্যামেন্ডমেন্ট আছে আপনি সেটা মুভ করুন।

**Shri Santasri Chattopadhyay :** I beg to move that in last but one para in line 4 after the words "raw Jute", the following words be inserted "and to assure remunerative price for raw jute". স্যার, মূল প্রস্তাবের শেষ প্যারাগ্রাফের আগের প্যারাগ্রাফে বলা হয়েছে Where as an abiding solution of the problems of the jute growers and the Jute Industry can be found only in the nationalisation of the Jute Industry and taking under State control the export trade in jute goods.

আমি সেখানে যোগ করতে চাই "অ্যান্ড টু অ্যাসিওর রেমুনারেটিভ প্রাইস ফর র জুট" এতে ওয়ার্কিং ক্লাস এবং প্রেজেনট্রি ইন্টারেস্ট সার্ভড হবে। আমি আশা করি ন্যাশনাল ক্লজ মনে করে এটা গ্রহণ করা হবে।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** স্যার, আমি আমার বক্তব্য আগেই রেখেছি, তবে একটা কথা উঠেছে বলে একটু বলছি। মূল প্রস্তাবে যেটা ছিল সেটা কিন্তু আপনার অফিস অনেকটা কাট ছাঁট করে ফেলেছে। আমি ওখানে ক্যাটিগরিকালি বলেছিলাম সিন্থেটিকের মেটিরিয়ালস যেটা আমদানি করা হয় সেটা সস্তা করা হোক, সিন্থেটিক ব্যাগের দাম বাড়ানো হোক এবং গানী ব্যাগকে সাবসিডি দিয়ে দাম কমানো হোক। অরিজিনাল মোশনে যা ছিল সেটা যদি বাদ না পড়ত তাহলে কমল বাবু যেটা বললেন সেটা আমার প্রস্তাবেই থাকত। আমি মনে করি যদি ভুল কিছু হয়ে থাকে তাহলে সেটা সংশোধন করা দরকার কারণ এটা একটা ফান্ডামেন্টাল কোয়েশ্চেন। পাটের মতো একটা সংগঠিত শিল্পের সঙ্গে যারা যুক্ত সেই পাট চাষীদের অবস্থাটা কমপ্রিহেনসিভ ওয়েতে দেখা দরকার। এ সমস্যা বিচ্ছিন্ন ভাবে সমাধান করা যাবে না। কমল বাবুর একটা কথায় আমার খুব আপত্তি আছে। উনি এখানে কত পাট উৎপাদন করতে বলবেন আমি জানি না। আমার যতদূর জানা আছে তাতে বলতে পারি আমাদের এখানে যত পাটকল আছে তাদের প্রয়োজন মতো পাট আমাদের এখানে উৎপন্ন হয় না।

সুতরাং উৎপাদনকে সঙ্কুচিত করবার মানসিকতা নিয়ে তিনি ঐ ধরনের একটা বক্তব্য রাখতে চেয়েছেন। জমিতে যতগুলি চাষী নির্ভরশীল এবং ৬০টি মিলকে ফিড করতে গেলে যে লক্ষ বেল দরকার সেটা আমাদের করতে হবে। আমি সব চেয়ে বড় করে বলতে চাই সিন্থেটিক সম্বন্ধে। এমন কি রাজ্য সরকারও সিন্থেটিক ব্যবসা চালাচ্ছে। রাজ্য সরকারের চেষ্টায় বিভিন্ন ফিন্যান্সিয়াল ইনস্টিটিউশন থেকে গ্যারান্টার হিসেবে লোন পাইয়ে দিয়ে থাকেন এবং তারা এর ব্যবসা চালাচ্ছে। সুতরাং সিন্থেটিককে প্রত্যক্ষ এবং পরোক্ষ ভাবে বন্ধ করা হোক। ১৫ % ডোমেস্টিক কনজাম্পশন নিয়ে ফটকা ব্যবসা চলছে। এ বিষয়ে সরকারকে একটা ব্যবস্থা করতে হবে! এ বিষয়ে দেখতে কেন্দ্র এবং রাজ্য সরকারকে বলছি। জে. সি. আই. সম্মত মনোপলি পারচেস করুক। এবং ডিস্ট্রিবিউশনের ব্যবস্থা করুক। এর জন্য আইনের কোনও দরকার নেই, ইনফ্রাস্ট্রাকচারের দরকার নেই। এটা করলে দালাল, মিডলম্যান বন্ধ হবে। এর বিকল্প পথ হিসেবে বলছি মহারাষ্ট্রে কটন কোঅপারেটিভের মাধ্যমে যেভাবে সমস্যার সমাধান করার চেষ্টা করা হচ্ছে সেই ধরনের জুট কোঅপারেটিভ করে কন্ট্রোল এবং ডিস্ট্রিবিউশন করার ব্যবস্থা করা যায় কিনা ভেবে দেখুন। কেন্দ্রীয় সরকারের এ বিষয়ে অনেক দায়িত্ব আছে এ কথা যেমন সত্য তেমনি তাকে কাজে লাগাতে হবে। যেমন আমি বলছি ইন্দিরা গান্ধী যখন জীবিত ছিলেন তখন তিনি বলেছিলেন গানি ব্যাগ এফ. সি. আই., সিমেন্ট, ফার্টিলাইজার ইত্যাদি কোম্পানিগুলি কিনতে বাধ্য হবে — শুধু তাই নয় সেকেন্ড হ্যান্ড হলে হবে না। তাতে ডোমেস্টিক কনজামশন ৮৫ % পর্যন্ত বেড়ে গেল। কেন্দ্র কিন্তু রপ্তানি বাণিজ্যের ক্ষেত্রে ৭৫ % ছাড় দিয়েছিলেন, পরে রপ্তানির ক্ষেত্রে সম্পূর্ণ ছাড় দিয়েছেন। জুটের ক্ষেত্রে অপর দিক থেকে আমি মনে করি রপ্তানি খুব বেশি হলেও ২৫ % এর চেয়ে বেশি হবে না। রপ্তানির চেয়ে ডোমেস্টিক কনজাম্পশনের উপর গুরুত্ব বেশি দিতে হবে। কেন্দ্রীয় মন্ত্রী পূর্বে যিনি ছিলেন তিনি গ্রান্ড হোটেলে বলে গেছেন আমি এ বিষয়ে একটা নির্দেশ দেব কারণ এখন আমাদের ৩০০ কোটি টাকার রপ্তানি বাণিজ্য হয় এবং আমরা এ জিনিস ওভারলুক করতে পারি না। কেন্দ্রীয় সরকার এ বিষয়ে কিছু কিছু ব্যবস্থাও নিয়েছেন। এ ক্ষেত্রে আমাদের ট্রেড ইউনিয়নগুলির একটা ভূমিকা আছে। জুট মিল জাতীয়করণ হবার পর সেখানে তারা মার্কেট কন্ট্রোল করতে পারে নি, লক আউট লে অফ, ক্লোজার করতে পারে নি, ছাটাই করতে পারে নি, ম্যানিং করতে পারে নি যার ফলে সেখানে ক্ষতি বেড়ে যাচ্ছে। আমরা শ্রমিকদের সেভাবে ম্যানিং করতে পারি নি বলে সমস্ত ন্যাশনালাইজড জুট মিলে প্রচন্ড ভাবে লস হচ্ছে। ৬টি জুট মিল ন্যাশনালাইজ করা হয়েছে। এখন আমরা বলছি বাকি ৬০টিকে করতে হবে। এ বিষয়ে আমরা সকলেই একমত। আমাদের দলের প্রধান শ্রী প্রিয় রঞ্জন দাসমুন্সী এ বিষয়ে লোকসভায় একটি প্রাইভেট বিল এনেছেন। আমাদের দল, সি. এল. পি. কেউ আমরা আলাদা ভাবে অন্য কিছু চিন্তা করছি না।

[4-20 – 4-30 P.M.]

অপর দিকে কেন্দ্রীয় সরকার যে উদ্যোগ নিয়েছিলেন ছয়টি মিল জাতীয়করণ করার ব্যাপারে সেক্ষেত্রে রিজার্ভ ব্যাঙ্ক বলেছে ক্লোজার এবং লক আউটের দায়িত্ব অন্যাদের, ২ % দায়িত্ব লেবারের। কাজেই এটা পরিষ্কার যে সব দায়িত্ব লেবারের নয়। আমরা দেখলাম মাত্র দু তিনটি ক্ষেত্রে স্টেপ নেওয়া হয়েছে। আজকে আমরা দেখতে পাচ্ছি ছয়টি জুট মিল

জাতীয়করণ করা হয়েছে এবং রপ্তানির ক্ষেত্রে উদার নীতি গ্রহণ করা হয়েছে, ব্যাপক ভাবে ঋণ এবং দীর্ঘ মেয়াদী পরিকল্পনায় ঋণ দেওয়া হয়েছে। কিন্তু দুঃখের কথা বেশির ভাগ টাকাই ডাইর্ভাশন হয়েছে। প্রধানমন্ত্রী একটা ত্রিপাক্ষিক মিটিং-এ বলেছেন যারা মানি ডাইর্ভাশন করবে তাদের ক্ষমা করা হবে না, তাদের স্থাবর, অস্থাবর সম্পত্তি বাজেয়াপ্ত করা হবে।

**Mr. Speaker :** The time on this motion will expire at 4-23 P.M. So, with the leave of the House I extend the time for half an hour.

**(Pause)**

The time is extended for half an hour.

**শ্রী সুব্রত মুখার্জি :** স্যার, এক্ষেত্রে যেটা মূল সমস্যা সেটা আমাদের অস্বীকার করলে চলবে না। আধুনিকীকরণ করতে হবে সেকথা কেন্দ্রীয় সরকারও ঘোষণা করেছেন। কিন্তু একথা শোনার পরই পুঁজিপতি মালিকরা একজোট হয়ে কাজ শুরু করল। তারা চট থেকে সিন্থেটিকে রূপান্তরিত করে আধুনিকীকরণ করল এবং এইভাবে সারা ভারতবর্ষে আধুনিকীকরণ করা হল। আমার মাথায় তাদের এই পরিকল্পনা ঢোকে না। এই প্রসঙ্গে আমার একটা গল্প মনে পড়ল। একটি লোক একটি মন্দির তৈরি করে সেখানে একজন দারোয়ান রাখল এবং দারোয়ানকে বলল, মন্দিরে যে ঢুকবে তাকে বলবে জুতো খুলে তবে মন্দিরে ঢুকবে। সকলেই সেইভাবে মন্দিরে ঢুকতে শুরু করল। কিন্তু একটি লোক এল খালি পায়ে। দারোয়ান বলল, জুতো খুলে তবে মন্দিরে যাবেন। লোকটি বলল আমার পায়ে তো জুতোই নেই। দারোয়ান বলল তা হবে না, বাড়ি গিয়ে জুতো পরে এসে তারপর জুতো খুলে মন্দিরে ঢুকবেন। যার পায়ে জুতো নেই সে এমনিতেই ঢুকতে পারত। কিন্তু দারোয়ানের মাথায় তা ঢুকল না — মন্দিরের মালিক বলেছে জুতো খুলে তবে মন্দিরে ঢুকতে হবে। সেই রকম কেন্দ্রীয় সরকার বলেছে আধুনিকীকরণ করতে হবে, কিন্তু সেক্ষেত্রে এই পুঁজিপতিরা যা করছে তা আমার মাথায় ঢুকছে না। তারা এই আধুনিকীকরণের নাম করে নানাভাবে ক্ষতি করছে। আমি মনে করি ঘোলা জলে রাজনীতি করে এই সমস্যার সমাধান হবে না। এখানে কেন্দ্রীয় সরকার এবং রাজ্য সরকারের প্রশ্ন গৌন। বর্তমানে যে অবস্থার সৃষ্টি হয়েছে সেটা মানবিক দিক থেকে চিন্তা করা দরকার এবং কিভাবে আমরা এই সঙ্কট থেকে মুক্ত হতে পারব সেই চেষ্টা করা উচিত।

**Mr. Speaker :** Mr. Kamal Sarkar, will you accept the amendment of Shri Santasree Chattapadhyay ?

**Shri Kamal Sarkar :** Yes, I will accept the amendment.

The Motion of Shri Santasree Chattapadhyay that in last but one para in line 4 after the words "raw jute", the following words "and to assure remunerative price for raw jute", be inserted, was then put and agreed to.

The Motion of Shri Kamal Sarkar as amended, that

Whereas this Assembly notes with grave concern the two suggestions

directions from the Government of India one from the Ministry of the Agriculture asking the State Government to reduce the cultivation of jute in this State in phases, which will result in serious dislocation of the rural economy of this State, and the other from the Ministry of Railways directing that consignments of salt, cement and fertilizers for railway transport must be packed in synthetic fibre bags instead of gunny bags as at present;

Whereas this Assembly is of the views that these suggestions/directions will cause serious damage to the jute industry and the workers employed therein;

Wheareas it is apprehended that this policy will lead ultimately to the replacement of jute industry by the synthetic fibre industry causing serious crisis in industrial economy of the State;

Whereas these moves of the Government of India are fraught with very grave consequences for the entire economy of this State and for the matter of that of the whole country and will eventually mean the ruination of the 2.5 million farmers and agricultural labourers engaged in cultivation in this State and 2 lakhs of workers engaged in the jute mills of this State, besides many more depending for their subsistence on the trade in the jute goods and raw jute;

Whereas an abiding solution of the problems of the jute growers and the jute industry can be found only in the nationalisation of the Jute industry and taking under State control the export trade in jute goods and raw jute and to assure remunerative price for raw Jute which will go to strengthen the economic base of the country as a whole and will continue to remain an important source of earning foreign exchange;

This Assembly, therefore, urges the Government of India through the State Government to rescind the aforesaid suggestions/directions of the Ministry of Agriculture and the Ministry of Railways respectively and to take steps for the immediate nationalisation of the jute industry and export trade in raw jute and jute goods.

Was then put and agreed to.

The motion of Shri Subrata Mukhopadhyay that—

যেহেতু চট শিল্পের উপর পশ্চিমবঙ্গ সমেত ভারতবর্ষের অন্যান্য রাজ্যের অর্থনীতি অনেকাংশে নির্ভরশীল;

যেহেতু পশ্চিমবঙ্গের প্রায় ৪০ লক্ষ মানুষ এই শিল্পের সাথে যুক্ত;

যেহেতু ৬০টি চটকল বন্ধ হলে প্রায় ৩ লক্ষ শ্রমিক বেকার হয়ে যাবে;

যেহেতু এই রাজ্যের প্রতি ৫ জন মানুষের ১ জন এই শিল্প ও কাঁচা পাটের উৎপাদনের উপর নির্ভরশীল;

সেইহেতু এই সভা দাবি জানাচ্ছে যে চট শিল্প ও পাট চাষীদের স্বার্থে দেশে সিন্থেটিক ব্যাগ তৈরি ও আমদানি বন্ধ হোক এবং চট শিল্পের জাতীয়করণ করা হোক।

Was then put and lost.

**মিঃ স্পিকার ঃ** নির্মল বাবু প্রস্তাব দিয়েছেন একটা অল পার্টি ডেলিগেশন দিল্লি যাবেন এবং তাঁরা ইউনিয়ন ইন্ডাস্ট্রি মিনিস্টার এবং ইউনিয়ন মিনিস্টার অব স্টেট ফর টেক্সটাইল-এর সঙ্গে দেখা করবেন পাট এবং কাগজ মিলের সমস্যার উপর আলোচনা করার জন্য। আমি সেই অল পার্টি ডেলিগেশনের নাম ঘোষণা করছি।

1. Shri Nirmal Kumar Bose, Minister-in-Charge, Commerce and Industries Department, Govt. of West Bengal.

2. Shri Santi Ghatak, Minister of State-in-Charge Labour Department, Govt. of West Bengal.

3. Shri Patit Paban Pathak, Minister of State-in-Charge Home (Parliamentary Affairs) Department, Govt. of West Bengal.

| | | |
|---|---|---|
| 4. Shri Kamal Sarkar | — | CPI(M) |
| 5. Shri Dinesh Chandra Dakua | — | ,, |
| 6. Shri Sadhan Chatterjee | — | ,, |
| 7. Shri Sadhan Pande | — | Congress (I) |
| 8. Shri Asoke Ghosh | — | ,, |
| 9. Shri Saral Deb | — | F. B. |
| 10. Shri Rabindra Ghosh | — | F. B. |
| 11. Shri Amalendra Roy | — | R. S. P. |
| 12. Shri Debsaran Ghosh | — | ,, |
| 13. Shri Kamakshya Ghosh | — | C. P. I. |
| 14. Shri Prabodh Chandra Sinha | — | D. S. P. |
| 15. Shri Debaprasad Sarkar | — | S. U. C. I. |
| 16. Smt. Renu Leena Subba | — | Gorkha League |
| 17. Shri Bankim Behari Maity | — | W. B. S. P. |
| 18. Shri Umakanta Roy | — | R. C. P. I. |
| 19. Shri Sunil Santra | — | M. F. B. |

I also further propose that the Minister-in-charge of the Department of Commerce and Industries, Government of West Bengal would act as the leader of this Delegation.

আশা করি এই ব্যাপারে সকলেরই মত আছে। এই প্রস্তাব গৃহীত হল। আশা করি সকলের মতামত আছে। এটা গৃহীত হল।

The delegation will go to Delhi to meet the Union Industries Minister and the Union Minister-of-State for Textiles. They will report to the Assembly in its next Session.

**শ্রী সুব্রত মুখার্জি :** স্যার একটু amend করবেন, সাধন পান্ডে মিউনিসিপ্যাল ইলেকশনে ব্যস্ত থাকবেন, সেজন্য সাধন পান্ডের জায়গায় অম্বিকা ব্যানার্জি করবেন।

**Mr. Speaker :** In place of Shri Sadhan Pande (Congress-I), we will have Shri Ambica Banerjee of the Congress (I).

Now, Shri Subrata Mukherjee, you may move your privilege Motion.

**Shri Subrata Mukherjee :** Sir, I beg to move my privilege Motion under Rule 226.

স্যার, সম্প্রতি ৫ তারিখে আমি এখানে মেনশন আওয়ারে একটা বিষয় উত্থাপন করে দৃষ্টি আকর্ষণ করি এবং সেখানে বলি যে একদল সমাজ বিরোধীর দৌরাত্ম প্রচন্ড পরিমাণে বৃদ্ধি পেয়েছে। সমাজ বিরোধীদের দৌরাত্ম এমন জায়গায় গেছে যে পাবলিক প্লেস একটা রেস্তোরাঁ যেটা বার নয় সেই পাবলিক প্লেসে তারা মদ্যপ অবস্থায় যায়। সাধারণ যারা সেখানে বসে থাকে তাদের সমস্ত এমনকি মহিলাদের পর্যন্ত মদ্যপ অবস্থায় নাচতে বাধ্য করে। সেটা বার নয়, সাধারণভাবে এমন একটা রেস্তোরাঁ যেখানে মুখ্যমন্ত্রী সস্ত্রীক খেতে যান, আমরা সস্ত্রীক খেতে যাই, পরিবারের মানুষদের নিয়ে সেখানে যাই, এই রকম একটা জায়গায় যদি উন্মত্ত অবস্থায় গিয়ে তান্ডব করা হয় তাহলে আমাদের দেশের অবস্থা কোথায় গেছে। জনৈক পুলিশ অফিসার যখন ও. সি.-কে পর্যন্ত মেরেছে তখন নন-বেলেবল কেস দেওয়া সত্ত্বেও তাকে খালাস করে দিয়েছে। সে যাই হোক, সেই বিষয়ে উপযুক্ত ব্যবস্থা অবলম্বন করার জন্য দাবি জানাই মুখ্যমন্ত্রীর কাছে। স্যার, এই ঘটনা একটা নজির বিহীন ঘটনা, একটা বড় ফুটবল ক্লাবের আড়ালে তারা মোল্লাতন্ত্র চালু করে দিয়ে হুমকি দিয়ে বলছে মাইনরিটিদের বিরুদ্ধে এইসব করা হচ্ছে। পুলিশকে মারছে, আবার গিয়ে বলছে সমাজ বিরোধীদের কাজ। মেয়েদের বলছে নাচতে হবে, এমনকি প্যালেস্টাইন যাদের সঙ্গে আমাদের সম্পর্ক ভাল সেই সমস্ত আন্তর্জাতিক দেশের মেয়েদের পর্যন্ত একটা ঘরের মধ্যে ঢুকিয়ে দিয়ে চূড়ান্ত অবমাননা করা হয়েছে। সেই সংবাদ প্রকাশ হবার পর আমি বিচারের দাবি করেছি। একটা সংবাদপত্র আজকাল সেখানে একটা শব্দ উচ্চারণ করার ফলে বলছে সুব্রত মুখার্জি সস্ত্রীক সেই বারেতে যায়। সাধারণভাবে আপনি বুঝতে পারেন বারে যাওয়াটা এমন কোনও অপরাধ নয়, কিন্তু ফ্লোরে ঐ ধরনের শব্দ আমি উচ্চারণ করি নি। যেটা আমি বলি নি, যেটা আমি মিন করতে চাই নি সেটা অপব্যাখ্যা করা হয়েছে। আমাদের এখানে সাংবাদিকদের সাথে সম্পর্ক সেই

জায়গায় নেই এবং সরাসরি এখানে ম্যালাইন করা হয়েছে। আমি অনুরোধ করব এটা ব্যক্তিগত ব্যাপার নয়, একটা বিচ্ছিন্ন ব্যাপার নয়, যদি একজন সাংবাদিক ঐ ধরনের কুরুচি সম্পন্ন মন্তব্য করেন তাহলে আপনি ছাড়া আমাদের প্রোটেকশন দেবার আইন সম্মত কিছু ব্যবস্থা নেই। এই সংবাদপত্র কিছুদিন আগে আপনার বিপন্ন রুলিং নিয়ে, আপনি একদিন হাউস না করলে কত টাকা বাঁচে যেটা আপনার প্রোপার্টি এবং যেটা কোর্টে চ্যালেঞ্জ করা যায় না সেই সমস্ত ব্যাপারে মন্তব্য করার স্পর্ধা রাখে। অবাক হয়ে যাই স্যার, প্রিভিলেজ কমিটিতে তারা এসে বলে যা আমরা করেছি বেশ করেছি, যা পারেন করুন। এই যে ঔদ্ধত্যপূর্ণ ব্যাপার এরই বিচারের জন্য আমি ২২৬-শে একটা প্রিভিলেজ নিয়ে এসেছি। আমি আশা করব উই শ্যাল গেট জাসটিস ফ্রম ইউ। কালকে সেইসব কাগজ লিখেছে যে আমরা ভুরি ভোজ করেছি। আপনি ৪০ টাকা খাইয়েছেন, তাতে কি ভুরি হয় আর কি ভোজ হয় তা তারা বুঝতে পারলেন না। যেটুকু শুনেছি সেটা যদি অসত্য না হয় তাহলে আপনি ৪০ টাকা বরাদ্দ করেছেন।

**মিঃ স্পিকার ঃ** ৪৬ টাকা মাথা পিছু।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** তাতে কি এমন ভুরি ভোজ করেছে তা তারা জানে না। স্যার, এই যে ব্যঙ্গ, মানুষের কাছে এই যে আমাদের হিউমিলিয়েট করা যে কাজ আমরা হাউসের মধ্যে করি নি তার জন্য, এরই বিচারের জন্য আপনি যদি প্রিভিলেজ কমিটিতে পাঠান তা হলে প্রিভিলেজ কমিটিতে সেটার বিচার হতে পারে।

[4-30 – 4-40 P.M.]

**মিঃ স্পিকার ঃ** মিঃ মুখার্জি, আমি প্রসিডিংস দেখেছি। খবরের কাগজে যেভাবে রিপোর্ট করা হয়েছে সেইভাবে প্রসিডিংস-এ নেই। তবে প্রাইমাফেসি মনে হচ্ছে প্রিভিলেজের প্রশ্ন আছে এবং সেইজন্য হাউসের অনুমতি নিয়ে আমি এটা প্রিভিলেজ কমিটিতে পাঠাচ্ছি ফর এনকোয়ারি অ্যান্ড রিপোর্ট টু দিস অ্যাসেম্বলি। আমি আশা করি এই ব্যাপারে সকল সদস্যের মতামত আছে। তবে একটা কথা মিঃ মুখার্জি, যে সমস্ত লোকের নাম বলছেন সেসব তো আপনারই লোক।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** আমার লোক হলে তাদের শাস্তি দিন।

**Mr. Speaker :** I have received a privilege motion from honourable member Shri Jamini Bhusan Saha. Shri Saha gave a notice of a question of privilege on 16. 9. 85. His allegation is that the Hon'ble Minister-in-charge of the Finance Department while answering Assembly Question No. 155 on 16. 9. 85 stated that a high official of the Rural Bank has ordered all the Rural Banks not to answer any Assembly Question relating to the activities of Rural Banks. Shri Saha's contention is that the said officer has, in issuing the above instruction, committed a breach of privilege of this House.

In the proceedings of the House dated 16. 9. 85 it is found from the reply of the Hon'ble Minister-in-charge of the Finance Department that such an instruction has been given by the Banking Division, Ministry of Finance, Government of India and not by any officer of the Rural Bank. It is further confirmed from the documents filed by Shri Saha that it is the opinion of the Ministry of Finance, Government of India that Banking being a subject in the Union List questions relating to the functioning of Regional Rural Banks can be raised and answered only in the Parliament.

It has been argued by several Members of the House that the State Government is a shareholder of the Regional Rural Banks and has two nominated Directors on the Board of each RRBs and that the State Government in partnership with the Government of India has been implementing programmes like IRDP in the State in which the RRBs are vitally involved. Thus, the State Government and for the matter of that, this House has a right to have information relating to the activities of the Bank. It has also been argued that the RRBs is a Body corporate where each shareholder has a right to get information about its functioning.

These arguments are not tenable, simply because the RRBs are under the ultimate and overall control of the Banking Division, Ministry of Finance, Government of India. The function of the RRBs is banking in what ever form it may be carried on and thus it is a subject in the Union List and is under the exclusive jurisdiction of the Government of India.

In view of the above I hold that the instructions issued by the Banking Division of the Ministry of Finance, Government of India asking the RRBs not to answer any question of the State Assembly do not constitute a breach of privilege of this House or of its Members as alleged by the Hon'ble Member.

The motion is therefore disallowed.

There is also one motion by Mr. Subrata Mukherjee where he wanted the matter to go to the Privilege Committee on the allegation that the Budget of the Food Department had been leaked. Now it cannot be said that the Budget of the Food Department has leaked because the Budget papers are placed when the Budget speech is

made on the first day. And as such through the Budget papers — even the press are also supplied with copies of it — they can get certain details and certain facts. As you also know that the Prime Minister made a comment on a certain aspect of the Budget of Irrigation Department also. So that cannot be treated as a leak of a Budget. Even in the case of leak of the Budget also the precedence that we have got, it does not constitute a breach of privilege of the House and as such it is not to be treated as a breach of privilege. So in the circumstances — because the papers had been circulated to the press and they had prior information of the amount allocated as to what amount on the plans and programmes is allocated and all that and because they had printed news in their own way along with their comments and criticisms — that cannot tantamount to be a breach of Privilege of the House.

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** স্যার, মিনিস্টারের কোনও স্পিচ অন ডিমান্ড যখন সারকুলেট করা হয় তখন দেন ইট ইজ দি ফার্স্ট প্রায়রিটি অব দি মেম্বারস টু গেট কপি অব দি স্পিচ অ্যান্ড ইট ইজ দি প্রপার্টি অব দি হাউস। মেম্বার্সদের ডিস্ট্রিবিউট করার পর তারপর সেটা বাইরে যায়, এটাই হচ্ছে প্র্যাকটিস অ্যান্ড কনভেনশন। স্পিচ সারকুলেট করার আগেই যদি পাবলিশ হয়ে যায়, বাইরে চলে যায়, সংবাদপত্রে পাবলিশ হয়ে যায় তাহলে আমাদের গুরুত্বের চেয়ে সংবাদপত্রের গুরুত্ব বেশি হয়ে যায়।

**Mr. Speaker :** It is an action to be deprecated but you cannot say that it is a breach of privilege. What is deprecation that cannot be a breach of privilege. So, I cannot say that it is a breach of privilege.

**Shri Subrata Mukherjee :** If you see the whole contents of the speech which were published in the Ananda Bazar Patrika.

**Mr. Speaker :** I will go through it but I shall say that it is an action to be deprecated. It is unfortunate that it is to be deprecated and I would say that the Minister should take due caution in this regard so that it might not happen in future.

Dr. Zainal Abedin has given a notice which I have not admitted. He demanded a resolution of this House for abolition of use of the Mace and of Speaker's coming to the House in a procession. As Speaker what I would suggest is that why at the fag end of the term of the session should we decide something which the succeeding Assembly can do ? Let the succeeding Assembly establish the practice. They will come shortly. There are lots of conventions and customs which we follow and which do not necessarily apply to the Constitu-

tion, or which will not be accordance with the nicety of the law to do that when a new Assembly is coming shortly. Let them decide it. Why do you impose something on this Assembly ? If you would have raised in the first Session of the Assembly then I would have understood it and said 'Yes'. Why do you want to raise it at the fag end of our club ? Generally in matters of policy these are to be decided by incoming bodies. Why should we disturb this Assembly ? Besides, this matter has been discussed and I had also lots of discussion about it. What is discussed cannot come in the form of resolution. However, you can make your submission.

**ডাঃ জয়নাল আবেদিন :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, এটার প্রয়োজন এই জন্যই দেখা দিল — প্রথমত আমার মোশনে আমি এটা দিয়েছি যে, ইট বিকামস নেসেসারি আফটার ইওর রুলিং। আপনি চেয়ার থেকে বললেন দেয়ার ইজ নো কনসটিটিউশনাল স্যাংশন অব দিস প্রসেস এবং ইট ইজ এ কলোনিয়্যাল প্র্যাকটিস, দু নং কথা। আর ৩ নং কথা হচ্ছে,

It immediately demands that we have no emotional loyalty to colonial practice. Sir, it becomes immediately necessary. The motion should have been thrown to the House from the Chair that this practice is discontinued because, Sir, we have not copied practice of imperialist power which is introduced here. It becomes all the more necessary when you declare it almost unconstitutional. It has no relation with the Constitution. Sir, you know in the House of Commons this happens to be the symbol of the authority of the Crown.

**Mr. Speaker :** Of the House.

**Dr. Zainal Abedin :** No, of the Crown. I can quote about Mace in the House of Commons where Mace means business in the House. While it is placed, as it is placed here, it means the House is in Session. If it is placed underneath, the House becomes a committee. If it is vertically, it connotes something else. Why should we copy and immitate a structure, a process which the colonial and imperialist power has introduced ? This is merely a marvellous piece of craftsmanship and it is a vestigial appendix of colonial rule. It is indicated in the motion and so, I would request that it should be preserved for display, for the posterity to come. It has become necessary only after your ruling, just to honour your ruling. We are all obedient to you.

[4-40 – 4-50 P.M.]

**শ্রী নির্মলকুমার বোস :** মাননীয় স্পিকার মহাশয়, এই মেস নিয়ে কথা এর আগেও উঠেছে, এটা নূতন উঠছে তা নয়। মাননীয় সদস্য ডাঃ জয়নাল আবেদিন একটি মোশন

দিয়েছেন, আপনি তার উপর খুব যুক্তি সংগত সিদ্ধান্ত করেছেন। এর মধ্যে তিনটি বিষয় আছে। একটি হচ্ছে যে আমাদের এই বিধানসভার ৫ বছর পূর্ণ হতে চলেছে, শেষ মুহূর্তে কোনও গুরুত্বপূর্ণ সিদ্ধান্ত নেওয়া উচিত কিনা। আমি এ ব্যাপারে আপনার সঙ্গে সম্পূর্ণ একমত। এ অনেকটা বলতে গেলে লেম ডাক সেশনের পর্যায়ে এসে গিয়েছে। কাজেই এটা ঠিক নয়। আগামীবারের নির্বাচিত সদস্যরা এটা ঠিক করবেন। দ্বিতীয় কথা, সংবিধানে যা লিখিত ভাবে নেই সেটা হয় না তা তো নয়। সংবিধানের পাশাপাশি যাকে আমরা কনভেনশন বলি সে রকমও কিছু গড়ে ওঠে। কনস্টিটিউশন, কনভেনশন এই দুটি জিনিস সামগ্রিকভাবে আইনের অংশ। এই কনভেনশন দীর্ঘদিন ধরে চলে আসছে। কাজেই সংবিধানে লিপিবদ্ধ নেই বলেই যে বাদ দিতে হবে এমন কথা নয়। দ্বিতীয় কথা যেটা বলা হয়েছে যে এটা কলোনিয়াল হেরিটেজ, এতে আমি একমত নই। কারণ, কমন্স সভায় যা হয়েছে তার সব বাদ দিতে গেলে তা গোটা জিনিসটাই বাদ দিতে হয়। আমাদের সংসদীয় ব্যবস্থার প্রায় ১৫ আনাই তো আমরা হাউস অব কমন্স থেকে গ্রহণ করেছি। এই যে মেসটা নেওয়া হয়েছে এটা বৃটিশ হাউস অব কমন্স থেকে নেওয়া হয়েছে। পৃথিবীর বিভিন্ন দেশে এমন কি সমাজতান্ত্রিক দেশেও আইন সভাগুলি চালানোর ব্যাপারে কতকগুলি পদ্ধতি এবং কতগুলি এই ধরনের কায়দা কানুনের ব্যাপার-ট্যাপার আছে। সুতরাং এটা আমাদের দীর্ঘদিন ধরে চলছে বলেই এটাকে বৃটিশ কলোনিয়াল হেরিটেজ ইত্যাদি বলে বাদ দেব এটা কোনও যুক্তি নয়। এটা যেমন আছে সেইভাবেই থাক, এ বিষয়ে মাননীয় অধ্যক্ষ মহাশয় আপনার সিদ্ধান্তই সঠিক সিদ্ধান্ত।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে ডাঃ জয়নাল আবেদিন সাহেব যে মোশন নিয়ে এসেছেন তাতে .....

**মিঃ স্পিকার ঃ** ওটা এখনও অ্যাডমিটেড হয় নি।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** অ্যাডমিটেড না হোক, এটা যে নিয়ে এসেছেন তাতেই আমি অবাক হচ্ছি। কারণ, এর আগের দিন উনি এবং চিফ হুইপ কংগ্রেস দলের — দুজনে আর্গু করলেন সম্পূর্ণ অন্য প্লেনে দাঁড়িয়ে এবং আজকে আবার হঠাৎ করে এই মোশন নিয়ে এলেন। স্যার, এটা বিবেচনা করার নিশ্চয় প্রয়োজন আছে। নির্মলবাবু ব্যাখ্যা করে বলেছেন যে কি ভাবে জিনিসটা দেখা উচিত। আমি স্যার, আর একটি দিকে আপনার দৃষ্টি আকর্ষণ করে বলছি যে শুধু এই ওল্ড প্র্যাকটিসটাই কি আমরা বহন করে চলেছি, না আরও কিছু আছে? স্যার, আপনার সিংহাসনের পেছনে দেখুন একটা এমব্লেম আছে, এই এমব্লেমটার অর্থ কি? এই সিম্বলটার অর্থ কি? কি রিপ্রেজেন্ট করছে? একটা সিংহ হোক, সিংহী হোক আছে, আবার একটা পালতোলা নৌকাও আছে। এর অর্থ নিশ্চয় আছে তা না হলে এটা এলো কোথা থেকে? স্যার, আমাদের প্যাডে দেখুন নৈবেদ্যর কলার মতন যে অশোকান সিম্বল সেটা এর মাথায় বসানো আছে কিন্তু লোকসভা, রাজ্যসভা থেকে আরম্ভ করে কোনও বিধানসভায় বোধহয় এই জিনিস নেই। সেখানে অশোকান সিম্বল — এটাই আছে। সেখানে প্যাডে সিংহ বা সিংহী, তার উপর যে অশোকান সিম্বল, তা নেই। যদি এই সমস্ত জিনিস পাল্টাতে হয় তাহলে সমস্ত জিনিসগুলি দেখা দরকার। এই সমস্ত এমব্লেম আছে, ইনসিগনিয়া আছে,

অন্যান্য জিনিস আছে। বড় জোর এটা হতে পারে, সেটা আপনার ডিসক্রিশনের উপর নির্ভর করে, এই হাউস থেকে আপনার চেয়ারম্যানশিপে একটা কমিটি করে দিতে পারেন এবং সেই কমিটি সমস্ত বিষয়টা এগজামিন করে দেখবেন। স্যার, আমার একটা জিনিস জানার বড় কৌতুহল হচ্ছে যে ডাঃ আবেদিনের পূর্বসুরী যাঁরা ছিলেন তাঁরা এই জিনিসটা রাখলেন কেন? দেশ স্বাধীন হল, আমাদের সংবিধান হল ১৯৫০ সালে, সংবিধানে কোনও বিধান নেই, কোনও রকম ব্যবস্থা নেই অথচ সেই জিনিস থাকল। আমার একটু জানতে ইচ্ছা করছে যে এই নিয়ে কোনও আলোচনা হয়েছে কিনা, হয়ে থাকলে কি আলোচনা হয়েছে এবং সেই আলোচনার পর কি কি কারণে এইসব জিনিস রেখে দেওয়া হল। স্যার, এটা আলোচনা হওয়া ভাল এবং এ ব্যাপারে একটি কমিটি করে তার রিপোর্ট যদি হাউসে দেওয়া হয় তাহলে হাউস সেটা কনসিডার করতে পারনে। স্যার, এটা আপনি দেখুন। শুধু মেসের ব্যাপার নয় আরও অনেক ব্যাপার আছে। পরিবর্তন করতে গেলে সেইসব জিনিসও পরিবর্তন করার প্রশ্নটা বিবেচনা করা উচিত।

**শ্রী আব্দুস সাত্তার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আমাদের মাননীয় সদস্য জয়নাল আবেদিন যে প্রস্তাব এনেছেন, এটা ঠিকই যে আমাদের লম্বা সেশনের শেষ দিন এটা আনা হয়েছে। ডাঃ জয়নাল আবেদিন কিম্বা চিফ হুইপ বা আমাদের অমল বাবু যেকথা বলেছেন, কিছুদিন আগেও আপনিও বলেছেন যে এটা একটা কলোনিয়াল হ্যারিটেজ এবং এতে কোনও ফোর্স নেই, সংবিধানে এর কোনও অধিকার নেই। ১৯৩৯-৪০ সালে নীলনাক্ষ সান্যাল মহাশয় একবার এটাকে নিয়ে চলে গিয়েছিলেন এবং তাতে হাউস বন্ধ হয়ে গিয়েছিল। এখন যদি কেউ এটাকে নিয়ে চলে যায় তাহলে হাউস বন্ধ হবে না এবং হবার কোনও কারণও নেই এবং সে কথা আপনি নিজেও বলেছেন।

**মিঃ স্পিকার ঃ** এই ব্যাপারে আপনার মত কি ভিন্ন আছে আমার থেকে?

**শ্রী আব্দুস সাত্তার ঃ** এখানে অমল বাবু বললেন যে আমরা কেন করি নি? আমি একথা বলছি যে এটা ঠিক যে আমাদের আমলে এটা আমরা করতে পারি নি। ১৯৬৬ সাল পর্যন্ত আমরা ছিলাম। ১৯৬৭ সালে যুক্তফ্রন্ট সরকার এসেছে। ১৯৭১ সালে আমরা কয়েকমাস ছিলাম। তারপরে আবার ১৯৭২ সাল থেকে ১৯৭৬ সাল পর্যন্ত ছিলাম। আপনারা বলছেন যে আমাদের আমলে কিছু হয় নি। কিন্তু আপনাদের তো ৯ বছর পূর্ণ হয়ে যাচ্ছে এই জুন মাসে। এই ৯ বছরেও আপনারা এটা নিয়ে কিছু করেন নি, যখন সমস্ত ভারতবর্ষের মধ্যে পার্লামেন্ট থেকে আরম্ভ করে অন্যান্য রাজ্যের লেজিসলেচার যেসব জায়গায় এসব জিনিস আগে ছিল, সেখানে এখন প্রায় উঠে গেছে। কংগ্রেসের সরকার যেখানে আছে সেখানেও উঠে গেছে। আর পশ্চিমবাংলায় যেখানে রেভলিউশনারি সরকার আছে বলে আপনারা দাবি করেন, আপনারা যারা প্রগতিশীল বলেন, যারা কলোনিয়াল হ্যারিটেজকে ঘৃণা করেন এবং করাও উচিত — আমি একথা বলতে চাই যে আপনারা এই কলোনিয়াল হ্যারিটেজকে ঘৃণা করেন, আবার আপনারাই এইভাবে প্রসেশন করে আসেন। তারপরে সেক্রেটারি একটা হাঁক দেন যে মাননীয় অধ্যক্ষ মহাশয় আসছেন। আগে যেমন ছিল যে শাহানশা অমুক আসছে, হুশিয়ার, সেই রকম ভাবে আমাদের হুশিয়ার করে দেন, আমরা তখন উঠে দাঁড়াই। এই যে শাহানশা

হুশিয়ার ফর্মুলা, এই ফর্মুলাতে আমরা ভেবেছিলাম আমাদের প্রগতিশীল সরকার, বিপ্লবী সরকার এটা ডিসকার্ড করবেন। বিপ্লবী সরকারের কাছে আমার নিবেদন, বিপ্লবী আমাদের অধ্যক্ষও, তার কাছেও আমার নিবেদন, আপনি যখন বলছেন কলোনিয়াল হ্যারিটেজ এবং কলোনিয়াল হ্যারিটেজ যখন বলছেন তখন আপনি নিশ্চয়ই এটা ঘৃণার চোখে দেখেন। আপনি যখন এটা বলছেন তখন দিস সিস্টেম শুড নট বি কনটিনিউড। আপনি সেদিন বলেছিলেন বলে আমার কথাটা মনে পড়ছে। সে জন্য আমি বলেছিলাম ডাঃ জয়নাল আবেদিনকে যে আমাদের মাননীয় অধ্যক্ষ মহাশয় সেদিন যে কথা বলেছিলেন সেটা করা যায়। মাননীয় সদস্য অমল বাবু বলেছেন যে আরও কিছু আছে সেগুলিও করা উচিত। আমি বলি, হ্যাঁ, করুন। আমি বলছি যে আপনার পিছনে ঐ যে এমব্লেমটা আছে সেটা যদি না থাকে তাহলে কিছু যায় আসে না। কাজেই আপনি কি করবেন, কি না করবেন, এর কি মানে আছে না আছে এই সব না তোলাই ভাল। আমি একথা বলতে চাই যে এই যে প্রসেশন আস্তে আস্তে জামাই বাবু সেজে আসে, এর কোনও মানে হয় না। এই সমস্ত জিনিসটা সাজানো এবং এটা ব্রিটিশের কাছ থেকে পাওয়া। রাইটার্স বিল্ডিংস-এর সামনে অনেক কিছু রয়েছে যেগুলি সরানোর জন্য দাবি করা যেতে পারে। আপনি হচ্ছেন অল ইন অল। আপনি যদি মনে করেন আরও কিছু দিন ভোগ করবেন তাহলে সেটা করতে পারেন।

**মিঃ স্পিকার ঃ** কিসের ভোগ আছে এতে?

**শ্রী আব্দুস সাত্তার ঃ** আমি বলছি আপনি যদি মনে করেন যে ভোগের সুবিধা আছে, আপনি ভোগ করতে পারেন। তবে এটা ঠিক, অমল বাবু বলেছেন, নির্মল বাবু বলেছেন যে এগুলি একটা কাস্টমস, প্রথা। আমি বলছি যে নির্মল বাবু, প্লিজ গিভ আপ দি কাস্টমস, প্লিজ গিভ আপ দি কনভেনশন। এগুলি ইউসলেস এবং রিডান্ডান্ট। একটা লোক এটাকে ঘাড়ে করে নিয়ে আসবে, আবার ঘাড়ে করে চলে যাবে, যখন এটা রিডান্ডান্ট তখন এটা রাখার কি মানে হতে পারে? আমার মনে হয় বিনয় বাবু ল্যান্ডের উপরে একটা রেভলিউশন নিয়ে আসছেন। আমি বলব যে এই ব্যাপারেও দয়া করে একটা রেভলিউশন নিয়ে আসুন।

[4-50 – 5-00 P.M.]

আপনি বলুন এটাও একটা রেভলিউশন। তাই আমি বলছি, সেদিন সত্যিকারের একটা ভাল কথা বলেছেন। আপনার কথা মনে রেখে, আর আপনার প্রতি সম্মান রাখার জন্য এই মোশনটা এনেছি। আমি আশা করব শেষ দিকে হোক কিংবা আরও এক বছর আছে আমাদের মেয়াদ, তার আগে নির্বাচন হতে পারে না, কিন্তু আপনি যাবার আগে দেখবেন এই প্রথা, এই কুপ্রথা উঠিয়ে নিতে যাতে পারেন, আমরা গর্ব করে তাহলে বলতে পারব যে স্পিকার মহাশয় এটা করেছেন।

**শ্রী অনিল মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সাত্তার সাহেব যেটা বললেন, পার্লামেন্টারি সিস্টেমটাই তো কলোনিয়াল। তাহলে আমাদের পার্লামেন্টারি সিস্টেমটা তো ভারতবর্ষের নয়, উনি জানেন না ইতিহাস, আজও ইংল্যান্ডে গান পাওডার প্লটের পর ওপেনিং অব ডে'তে ল্যান্টার্ন দেখায় সেই ল্যান্টার্ন সম্পর্কে ইংল্যান্ডের কনস্টিটিউশনে কোথাও লেখা নেই। সুতরাং

অন্যান্য জিনিস আছে। বড় জোর এটা হতে পারে, সেটা আপনার ডিসক্রিশনের উপর নির্ভর করে, এই হাউস থেকে আপনার চেয়ারম্যানশিপে একটা কমিটি করে দিতে পারেন এবং সেই কমিটি সমস্ত বিষয়টা এগজামিন করে দেখবেন। স্যার, আমার একটা জিনিস জানার বড় কৌতুহল হচ্ছে যে ডাঃ আবেদিনের পুর্বসুরী যাঁরা ছিলেন তাঁরা এই জিনিসটা রাখলেন কেন? দেশ স্বাধীন হল, আমাদের সংবিধান হল ১৯৫০ সালে, সংবিধানে কোনও বিধান নেই, কোনও রকম ব্যবস্থা নেই অথচ সেই জিনিস থাকল। আমার একটু জানতে ইচ্ছা করছে যে এই নিয়ে কোনও আলোচনা হয়েছে কিনা, হয়ে থাকলে কি আলোচনা হয়েছে এবং সেই আলোচনার পর কি কি কারণে এইসব জিনিস রেখে দেওয়া হল। স্যার, এটা আলোচনা হওয়া ভাল এবং এ ব্যাপারে একটি কমিটি করে তার রিপোর্ট যদি হাউসে দেওয়া হয় তাহলে হাউস সেটা কনসিডার করতে পারনে। স্যার, এটা আপনি দেখুন। শুধু মেসের ব্যাপার নয় আরও অনেক ব্যাপার আছে। পরিবর্তন করতে গেলে সেইসব জিনিসও পরিবর্তন করার প্রশ্নটা বিবেচনা করা উচিত।

**শ্রী আব্দুস সাত্তার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আমাদের মাননীয় সদস্য জয়নাল আবেদিন যে প্রস্তাব এনেছেন, এটা ঠিকই যে আমাদের লম্বা সেশনের শেষ দিন এটা আনা হয়েছে। ডাঃ জয়নাল আবেদিন কিম্বা চিফ হুইপ বা আমাদের অমল বাবু যেকথা বলেছেন, কিছুদিন আগেও আপনিও বলেছেন যে এটা একটা কলোনিয়াল হ্যারিটেজ এবং এতে কোনও ফোর্স নেই, সংবিধানে এর কোনও অধিকার নেই। ১৯৩৯-৪০ সালে নীলনাক্ষ সান্যাল মহাশয় একবার এটাকে নিয়ে চলে গিয়েছিলেন এবং তাতে হাউস বন্ধ হয়ে গিয়েছিল। এখন যদি কেউ এটাকে নিয়ে চলে যায় তাহলে হাউস বন্ধ হবে না এবং হবার কোনও কারণও নেই এবং সে কথা আপনি নিজেও বলেছেন।

**মিঃ স্পিকার ঃ** এই ব্যাপারে আপনার মত কি ভিন্ন আছে আমার থেকে?

**শ্রী আব্দুস সাত্তার ঃ** এখানে অমল বাবু বললেন যে আমরা কেন করি নি? আমি একথা বলছি যে এটা ঠিক যে আমাদের আমলে এটা আমরা করতে পারি নি। ১৯৬৬ সাল পর্যন্ত আমরা ছিলাম। ১৯৬৭ সালে যুক্তফ্রন্ট সরকার এসেছে। ১৯৭১ সালে আমরা কয়েকমাস ছিলাম। তারপরে আবার ১৯৭২ সাল থেকে ১৯৭৬ সাল পর্যন্ত ছিলাম। আপনারা বলছেন যে আমাদের আমলে কিছু হয় নি। কিন্তু আপনাদের তো ৯ বছর পূর্ণ হয়ে যাচ্ছে এই জুন মাসে। এই ৯ বছরেও আপনারা এটা নিয়ে কিছু করেন নি, যখন সমস্ত ভারতবর্ষের মধ্যে পার্লামেন্ট থেকে আরম্ভ করে অন্যান্য রাজ্যের লেজিসলেচার যেসব জায়গায় এসব জিনিস আগে ছিল, সেখানে এখন প্রায় উঠে গেছে। কংগ্রেসের সরকার যেখানে আছে সেখানেও উঠে গেছে। আর পশ্চিমবাংলায় যেখানে রেভলিউশনারি সরকার আছে বলে আপনারা দাবি করেন, আপনারা যারা প্রগতিশীল বলেন, যারা কলোনিয়াল হ্যারিটেজকে ঘৃণা করেন এবং করাও উচিত — আমি একথা বলতে চাই যে আপনারা এই কলোনিয়াল হ্যারিটেজকে ঘৃণা করেন, আবার আপনারাই এইভাবে প্রসেশন করে আসেন। তারপরে সেক্রেটারি একটা হাঁক দেন যে মাননীয় অধ্যক্ষ মহাশয় আসছেন। আগে যেমন ছিল যে শাহানশা অমুক আসছে, হুশিয়ার, সেই রকম ভাবে আমাদের হুশিয়ার করে দেন, আমরা তখন উঠে দাঁড়াই। এই যে শাহানশা

period of its existence, it should not take any major policy decision. That should be left to the incoming body, i.e., the new body.

I would have appreciated if Dr. Zainal Abedin initiated it at the beginning of the Session or in the beginning of 1977 or when he was in power — when he was a Minister. But nothing of that sort came. The question is, the Mace is definitely a colonial hang over. There is no doubt about it because it is a decoration — it has no legal authority or purpose. In all the State Assemblies or in our Parliament that Mace should have been removed. But there are certain essential traditions and customs attached to it in the Assembly and Parliament. In the Lok Sabha, you will find in the Central Hall the State insignia of all the Princely States — all the ruling Princely States — hung over there. The Princely State is no more in our country, but the insignia are hung over there. Why ? These should be removed. It is ultimately to be taken for granted because this crest has got no role to play. It is a collection, and it is a part of our history, part of our culture, and part of our tradition, which cannot be removed overnight because we cannot everything forget overnight. Something becomes part of out life. We wear pants and shirts — that is not Indian dress. The British gave it to us, and we are wearing it. We have not yet thrown it away. That is also a colonial heritage, and we have succeeded it. When he talks of removing of every thing which was given to us by the British, then what about the zero hour ? That is not provided in our rule and in our Constitution. It has been derived from the British Parliament. Why do you insist upon zero hour then ? This all should be abolished because the Constitution does not provide for it and the rule does not provide for them. The British Parliament has given it to us. We must have done it here because democracy is here. Then this 'lunch' after the close of the budget session — it is also a British convention where the Speaker invites members to a lunch and all parties join there after an acrimonious heated Budget Session. All the members get together in a sort of family type and they forgive and forget and become friendly again. This is also a part of British convention, not that we have introduced it. This is a British convention. This parliamentary system—the Britishers have given it to us—is a western style. That is the convention followed in West Bengal even to-day. So, you cannot rule out these things entirely. It is an important aspect whether these customs should be maintained or not. We should go into it in a regular form and the pros and cons should be argued. (This is to be debated and a decision should be arrived at and that should be left to the new Assembly) which would be coming after some months. Let them take their

decision. We should not disturb the situation now. So, this motion has not been admitted on this ground.

Today is the last day of the present Session. Before I adjourn the House I would like to make an announcement regarding questions. Starred questions to which replies have been received in the Secretariat but not answered in the House would be treated as unstarred ones and replies thereto would be circulated to the Members.

Statement regarding questions during Budget Session, 1986 (Position as on the 7th May, 1986).

| | | | |
|---|---|---|---|
| Total number of questions received | .. | .. | 2511 |
| Break up of questions received : | | | |
| Short notice | .. | .. | 12 |
| Starred | .. | .. | 1763 |
| Unstarred | .. | .. | 736 |
| Number of questions admitted as : | | | |
| Short Notice | .. | .. | 11 |
| Starred | .. | .. | 1307 |
| Unstarred | .. | .. | 559 |
| Number of questions replied as : | | | |
| Short Notice | .. | .. | 9 |
| Starred | .. | .. | 840 |
| Unstarred | .. | .. | 445 |
| Total number of questions replied : | .. | .. | 1294 |
| Total number of questions, disallowed | .. | .. | 158 |

**Motions under Rule 185 :**

| | | | |
|---|---|---|---|
| Notices received | .. | .. | 31 |
| Admitted | .. | .. | 30 |
| Discussed | .. | .. | 15 |
| Carried | .. | .. | 12 |

| | | | |
|---|---|---|---|
| Lost | .. | .. | 3 |
| Fall through | .. | .. | 1 |
| **RESOLUTIONS** | | | |
| Notices received | .. | .. | 3 |
| Admitted | .. | .. | 3 |
| Discussed and carried | .. | .. | 3 |
| **Laying of Reports :** | | | |
| Notices received | .. | .. | 15 |
| Laid | .. | .. | 13 |
| **Calling Attention :** | | | |
| Notices received | .. | .. | 204 |
| Admitted | .. | .. | 37 |
| Statement made | .. | .. | 36 |
| **Adjournment Motion :** | | | |
| Notices received | .. | .. | 71 |
| Consent withheld to all. | | | |
| **LEGISLATION :** | | | |
| Government Bills introduced and Passed | .. | .. | 22 |
| Ordinance laid | .. | .. | 6 |
| Rules laid | .. | .. | 1 |
| **'Privilege Cases :** | | | |
| Notices received | .. | .. | 7 |
| Referred to the Committee of privileges. | .. | .. | 1 |
| Report presented and adopted | .. | .. | 1 |
| **Mention Cases** | .. | . | 584 |
| Zero hour mention | .. | .. | 174 |
| Total number of sittings (day) | .. | .. | 39 |

[5-00—5-10 P.M.]

Before I adjourn the House I would like to thank all the honourable Members, the Chief Minister, Ministers of the Treasury Benches, Mem-

bers of the Treasury Benches, Leader of the Opposition, Whip of the Opposition, Members of the Opposition Benches, the independent nominated Anglo-Indian Member, Members of the small Opposition Parties —Gorkha League and SUCI. We have functioned in this Session very eventfully. We have discussed many important matters. There have been moments when it has tended to an acrimonious situation. It is like a large family though there are disputes and differences all the time, but this is the way in which Parliamentary function is going on. This Assembly has functioned in this Session in a very healthy atmosphere. I would say in an extremely exemplary manner. I think it would be an example. When situation needed this House stood as one to face that situation. Even today also this House has passed a resolution unanimously on Jute in the interest of jute workers jute growers. It proves that all of us here are concerned with the interest and welfare of the people whom we represent. We will meet once again before the term of this Assembly expires. I wish to thank each and every Member, the Group Leaders, the Whip of both the parties, for their unstinted support and help towards me so as to make me successful in running this Assembly peacefully and capably.

Thank you, Gentlemen.

Now, Shri Benoy Krishna Chowdhury.

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে বিরোধী পক্ষের এবং সরকার পক্ষের সমস্ত সদস্যকে সরকারের তরফ থেকে আন্তরিক অভিনন্দন জানাচ্ছি। মাঝে-মাঝে হাউস একটু উত্তপ্ত হলেও সকলের শুভেচ্ছা শেষ পর্যন্ত জয়ী হয়েছে এবং মোটামুটি সমস্ত কাজ নির্বিঘ্নে সম্পন্ন হয়েছে। সেইজন্য আমি বিশেষ করে বিরোধী পক্ষের সকলকে এবং সরকার পক্ষের সকলকে তাঁদের এই ঐকান্তিক সাহায্যের জন্য এই হাউসের যে মর্যাদা রক্ষিত হয়েছে তার জন্য আমি তাঁদেরকে ধন্যবাদ জানাচ্ছি। আজকে সকলেই আমরা জানি এবং অনুভব করি আমাদের অন্তর দিয়ে যে, এই হাউসের মর্যাদা আমাদের সকলের মর্যাদা। সেইজন্য সকলের প্রচেষ্টা হওয়া উচিত যে আমাদের ভিতরে মত-বিরোধ যাই থাক, কিন্তু এই হাউসের মর্যাদা সকলের ঐকান্তিক প্রচেষ্টার দ্বারা যেন রক্ষা করতে পারি। সেটা মাঝে-মাঝে একটু বিঘ্নিত হলেও সেটা কিন্তু শেষ পর্যন্ত রক্ষিত হয়েছে। এছাড়া মাননীয় স্পিকার মহাশয়, আমি আপনাকে আন্তরিক ধন্যবাদ দিচ্ছি যে আপনি অশেষ ধৈর্য্যের পরিচয় দিয়ে এবং বিচক্ষণতার সাথে অনেক কঠিন অবস্থা যা সৃষ্টি হয়েছে সেগুলিকে আপনি সুযোগ্যভাবে মোকাবিলা করেছেন এবং এই হাউস যথার্থভাবে পরিচালিত করতে পেরেছেন। সেইজন্য আপনাকে আমার আন্তরিক অভিনন্দন জানাচ্ছি।

**শ্রী আবদুস সাত্তার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি আমাদের সকলকে ধন্যবাদ দেওয়ার জন্য আমরা আপনার কাছে কৃতজ্ঞ। আপনাকেও আমি আমার দলের তরফ থেকে ধন্যবাদ জানাচ্ছি এবং সরকার পক্ষের মন্ত্রিমন্ডলী, সদস্য এবং নির্দল প্রার্থী হিসাবে যাঁরা এখানে আছেন তাঁদের সকলকেই ধন্যবাদ জানাচ্ছি। দু' মাস ধরে হাউস চলছে এবং চালাবার সময় কখনও কখনও হাউস উত্তপ্ত হয়েছে। একথা ঠিক যে পার্লামেন্টোরি ডেমোক্রেসিতে হাউস কিন্তু নিশ্চুপ থাকে না। আগে আপনারা যখন এদিকে ছিলেন আমরা যখন ওদিকে ছিলাম হাউস তখন গরম হয়েছিল এবং অনেক সময় অনেকদিন হাউস চলেনি, সে আমলের কথা এখন বলে লাভ নেই। আমি আপনাকে অনেক সময় হেড মাস্টার বলি, আপনি সত্যিকারের কড়া হেডমাস্টার। আপনি বাইরে এক রকম এবং এখানে এলে খুব কড়া। এক এক জায়গায় আপনার রোল এক এক রকম। আপনি বড় অদ্ভুত ভাবে পরিচালনা করেছেন, আপনি পক্ষপাতদুষ্ট একথা আমি নিশ্চয় বলব না। আমাদের মনে যে বিক্ষোভ নেই তা নয়, তবে আপনি হাউসকে ঠিক ঠিক ভাবে নিয়ে গেছেন, ঠিক ঠিক ভাবে পরিচালনা করেছেন। আপনি একজন দক্ষ অধ্যক্ষ সে বিষয়ে কোনও সন্দেহ নেই। আপনার এইরকম পরিচালনা এবং আমাদের সরকারপক্ষ যেভাবে সহযোগিতা করেছেন, এবং এই হাউসে আমাদের অ্যাসেম্বলির যে সমস্ত স্টাফ যাঁরা দিনরাত্রি কাজ করেছেন তাঁদেরও এই হাউস পরিচালনার ব্যাপারে অবদান কম নয়। সুতরাং আমি বিরোধীদের তরফ থেকে সমস্ত স্টাফ, সেক্রেটারি থেকে আরম্ভ করে রিপোর্টার্স যাঁরা আছেন তাঁদের সকলকে আপনার মাধ্যমে ধন্যবাদ জানাচ্ছি। আমাদের মাননীয় উপাধ্যক্ষ মহাশয়ও মাঝে মাঝে পরিচালনা করেছেন, আমাদের অমলবাবুও চেয়ারম্যান হিসাবে পরিচালনা করেছেন, সেজন্য তাঁকেও ধন্যবাদ জানাচ্ছি। মাননীয় উপাধ্যক্ষ শ্রী কলিমুদ্দিন সামস মহাশয়কে আমরা পরশু দিন দেখতে পাইনি, আজকে দেখতে পাচ্ছি। যাইহোক তিনিও যতক্ষণ এখানে থাকেন সুষ্ঠুভাবেই পরিচালনা করেন, সুতরাং তাঁকেও আমি ধন্যবাদ জানাচ্ছি। আজকে পাট নিয়ে যে আলোচনা হল আমরা একসঙ্গে করেছি, এর আগে আমরা একটি ব্যাপারে একসঙ্গে রেজলিউশন নিয়েছি, এ রকম অনেকবার নেওয়া হয়েছে। সুতরাং যেখানে জনসাধারণের ইন্টারেস্ট, স্বার্থ যেখানে সেখানে আমরা নিশ্চয়ই এক হয়ে কাজ করব এই ইচ্ছা আমাদের সকলেরই আছে তাতে কোনও সন্দেহ নেই। যদিও মাঝে মাঝে ভুল বোঝাবুঝি হয়, এক সঙ্গে কাজ করতে গেলে ভুল বোঝাবুঝি হওয়া স্বাভাবিক। আমি আশা করব যে কাজের মাধ্যমেই এই সমস্ত দূর হবে এবং এই ব্যাপারে আপনি আমাদের সহযোগিতা করেছেন সেজন্য আবার আপনাকে ধন্যবাদ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অনিল মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনাকে ধন্যবাদ দিতে গিয়ে একটা কথা মনে পড়ছে যে দীর্ঘ দু' মাস ধরে যখন আপনি হাউস পরিচালনা করতেন তখন প্রায় সময় আমাদের সরকার পক্ষের সদস্য হিসাবে মনে হয়েছে যে আপনি বিরোধী দলের সদস্যদের অনেক সময় দিচ্ছেন, অনেক কাজ করছেন এবং বিরোধীপক্ষের দিকে একটু টেনে টেনে বিশেষ কিছু করছেন এটা নিশ্চয়ই আমাদের মনে হয়েছে। এটা আপনার একটা গুণ, উদারতা এবং আপনার এই যে একটা সভাকে পরিচালনা করার জন্য পার্লামেন্টারি সিস্টেমে বিরোধীদের যে ভূমিকা যে গুরুত্ব আপনি সেটুকু স্বীকার করেন। ভারতবর্ষের পার্লামেন্টারি

গণতন্ত্রের ইতিহাসে আপনি এই নজিরটা যেমন প্রতিষ্ঠা করেছেন তেমনি এই হাউসে অনেক রুলিং দিয়ে অনেক নতুন নতুন আলোচনা করেছেন। প্রসিডিংস খুলে দেখলে দেখা যাবে,

[5-10—5-20 P.M.]

এমন অনেক জিনিস এখানে এবার আলোচনা হয়েছে যা একটা নতুন নজির সৃষ্টি করেছে। আপনি অনেক ঐতিহাসিক রায় দিয়েছেন। শুধু রায়ই নয়, আমি রিপোর্ট দেখছিলাম এবং অন্যান্য জায়গার প্রসিডিংসও আমি দেখেছি যে সেখানে দিনের কোয়েশ্চেন আওয়ারে তিন-চারটির বেশি কোয়েশ্চেন-আনসার হয়না। কিন্তু আমরা এখানে অনেক বেশি সংখ্যায় কোশ্চেন করে তার উত্তরও এই হাউসে পেয়েছি। যদিও আমরা এটা আরও বেশি চেয়েছি, কিন্তু তথাপি বলতে হবে ভারতবর্ষের পার্লামেন্টারি ইতিহাসে অন্যান্য রাজ্যের তুলনায় অনেক বেশি কোয়েশ্চেন করবার সুযোগ পেয়েছি, মেনশন করবার সুযোগ পেয়েছি। এই অনেক বেশি আলোচনার সুযোগটা আপনার গাইডেন্সের জন্যই আমরা পেয়েছি।

এইসঙ্গে মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়কেও ধন্যবাদ জানাচ্ছি, কারণ তিনিও এই হাউসকে নবীন করে তুলেছেন। এই হাউসের যেসব অফিসার দীর্ঘ সময় ধরে আমাদের সাহায্য করেছেন, কর্মচারী এবং রিপোর্টারস—যাঁদের সহায়তায় আমাদের হাউসের কাজ চলছে, বিরোধী দলের নেতা এবং অন্যান্য সকলকে আমার দলের পক্ষ থেকে অভিনন্দন এবং আন্তরিক ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী মতীশ রায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আমাদের বিধানসভার বাজেট অধিবেশনের শেষ দিন। আপনি এই বাজেট অধিবেশন দক্ষতার সঙ্গে যেভাবে পরিচালনা করেছেন তার জন্য আমার দলের পক্ষ থেকে আপনাকে অভিনন্দন জানাচ্ছি। সাথে সাথে মাননীয় ডেপুটি স্পিকার মহাশয় বিধানসভা পরিচালনার ক্ষেত্রে যে ধরনের নিরপেক্ষতার মনোভাব দেখিয়েছেন তার জন্য তাঁকেও ধন্যবাদ জানাচ্ছি। আজকে সংসদীয় গণতন্ত্রে বিধানসভা পরিচালনার ক্ষেত্রে আপনি একটা উল্লেখযোগ্য নজীর সৃষ্টি করেছেন। সেটা হচ্ছে—এই বিধানসভায় যে কোনও জনপ্রতিনিধি, তিনি যে দলেরই হোন না কেন, জনস্বার্থে তাঁর বক্তব্য যাতে আলোচনার মধ্যে দিয়ে বিধানসভায় তুলে ধরতে পারেন সেই সুযোগ দিতে আপনি চেষ্টা করেছেন। সমস্ত ভারতবর্ষের কাছে একটা নজির হিসাবে এটা থেকে যাবে।

সর্বশেষে আপনার কাছে একটি প্রস্তাব রাখছি। বিষয়টা নিয়ে ইতিমধ্যে অনেক রাজ্যে আলোচনাও শুরু হয়েছে। আপনি জানেন যে, বিধানসভার সারা বছরের অধিবেশনের দিনের সময়সীমা বেঁধে দেবার একটা চেষ্টা চলছে। মাননীয় মন্ত্রী বিনয় চৌধুরি মহাশয় এখানে আছেন, সংসদ বিষয়ক মন্ত্রী পতিত পাবন পাঠক মহাশয়ও এখানে উপস্থিত আছেন। আপনি হাউসের অধ্যক্ষ, যাতে বিধানসভা বছরে ১০০ দিন চলতে পারে সেই ধরনের ব্যবস্থা গ্রহণ করতে আমি আপনাকে অনুরোধ করব যাতে জনসাধারণের কথা আরও বেশি করে বিধানসভায় আলোচনা হতে পারে। এতে আমরা সবাই উপকৃত হব।

পরিশেষে বিধানসভার যে সমস্ত কর্মচারী এবং অফিসার আমাদের কাজে সার্বিকভাবে সহযোগিতা করেছেন তাঁদের অভিনন্দন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী ভুপাল পান্ডাঃ** আজকে আমাদের বিধানসভার বাজেট অধিবেশনের শেষ দিন,

আপনি সুদক্ষতার সঙ্গে এই অধিবেশন পরিচালনা করেছেন এবং তার জন্য আপনাকে আমাদের পার্টির তরফ থেকে অভিনন্দন জানাচ্ছি। সেই সঙ্গে ডেপুটি স্পিকার মহাশয় যে ভাবে দক্ষতার সঙ্গে অধিবেশন পরিচালনা করেছেন তার জন্য তাঁকেও অভিনন্দন জানাচ্ছি। সেই সঙ্গে আমাদের বিরোধী পক্ষের নেতৃবৃন্দকে অভিনন্দন জানাচ্ছি কাজে সহযোগিতা করার জন্য। স্যার, আপনি মাঝে মাঝে আমাদের সময় কম দিয়ে বিরোধীপক্ষকে সময় বেশি দেবার জন্য আমরা ক্ষোভ জানালেও পরবর্তীকালে আমরা সেটা মেনে নিয়েছি। আমি মনে করি এই দিক থেকে আপনি বিরোধীপক্ষকে সময় বেশি দিয়েছেন এবং আমরা সেই ব্যাপারে একটু অভিযোগ করেছি। আমাদের পরিষদীয় মন্ত্রী যে ভাবে আমাদের পরিচালনা করেছেন তার জন্য তিনি অভিনন্দন যোগ্য। আমাদের চিফ মিনিস্টার মাঝে মাঝে অনুপস্থিত থাকলেও বিনয়বাবু যে ভাবে আমাদের যোগ্যতার সঙ্গে অধিবেশন পরিচালনা করার সাহায্য করেছেন তার জন্য তাঁকে অভিনন্দন জানাচ্ছি। বিভিন্ন পার্টির নেতৃবৃন্দ এবং সদস্যবৃন্দ যে ভাবে এই অধিবেশনের কাজে সহযোগিতা করেছেন তার জন্য সবাইকে আমি অভিনন্দন জানাচ্ছি। আমাদের অন্যান্য যে সমস্ত দল এবং ইনডিপেনডেন্ট যাঁরা রয়েছে তাঁদের আমি অভিনন্দন জানাচ্ছি। আমাদের এখানকার কর্মচারিবৃন্দ যে ভাবে দক্ষতার সঙ্গে, অভিজ্ঞতার সঙ্গে এবং যথেষ্ট ধৈর্যের সঙ্গে আমাদের এই অধিবেশন পরিচালনা করতে সাহায্য করেছেন তার জন্য তাঁদেরকে অভিনন্দন জানাচ্ছি। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী প্রবোধচন্দ্র সিনহা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বাজেট অধিবেশনের আজ শেষ দিন। সংসদীয় গণতন্ত্রে আপনি যে আসনে নির্দিষ্ট রয়েছেন তার মাধ্যমে আপনাকে অনেক কঠিন কাজ পরিচালনা করতে হয়। প্রায়ই সরকার পক্ষ এবং বিরোধী পক্ষ তাঁদের নিজেদের চিন্তা-ভাবনা অনুযায়ী কাজ করার ক্ষেত্রে একটু অসুবিধার সৃষ্টি হয় এবং অনেক সময় আপনার রায় যাঁর পক্ষে যায় না তাঁরা আপনার উপর ক্ষুব্ধ হয়ে থাকেন। কিন্তু সংসদীয় ব্যবস্থা পরিচালনা করার ক্ষেত্রে গত ২ মাস ধরে আপনি এই বিধানসভার অধিবেশন যে ভাবে পরিচালনা করেছেন তাতে নিঃসন্দেহে বলা যায় আপনি ওই আসনের গৌরব এবং মর্যাদা বাড়িয়ে দিয়েছেন, অনেক দিন আপনার মাধ্যমে এই মর্যাদা অক্ষুন্ন রয়েছে। শুধু তাই নয় বিভিন্ন সময়ে আপনি অনেক জটিল বিষয়ের রুলিং দিয়েছেন, সেটা অত্যন্ত সমীচীন এবং সেটা জনগণের গ্রহণযোগ্য বলে প্রমাণিত হয়েছে। আমাদের এই বিধানসভা পরিচালনা করার ক্ষেত্রে মাননীয় উপাধ্যক্ষ মহাশয় যে দায়িত্ব পালন করেছেন তার জন্য তাঁকে আমি আন্তরিক অভিনন্দন জানাচ্ছি। আমাদের পরিষদীয় মন্ত্রী যিনি এই বিধানসভার সব সময় চলমান অবস্থায় থেকে সমস্ত সদস্যের কাছে গিয়ে হাসি মুখে বিধানসভার কার্য পরিচালনা করেছেন। আমাদের যখন যাঁর প্রয়োজন হয়েছে আমরা তাঁর কাছে গেছি এবং হাসি মুখে তিনি তা সমাধান করে দিয়েছেন। তিনি তাঁর নামের সঙ্গে সঙ্গতি রেখে অর্থাৎ পতিত পাবনের মতো কাজ করে গেছেন। সেই জন্য আমি তাঁকে ধন্যবাদ জানাচ্ছি। আমাদের এই বিধানসভার যে সমস্ত অফিসার এবং কর্মচারী এই অধিবেশন সফল করার জন্য অক্লান্ত পরিশ্রম করেছেন তাঁদের আমাদের দলের পক্ষ থেকে অভিনন্দন জানাচ্ছি। বিরোধী দলের নেতৃবৃন্দ এবং সমস্ত সদস্য যে ভাবে এই অধিবেশনকে সাফল্য এনে দিয়েছেন তার জন্য তাঁদের আমি আন্তরিক অভিনন্দন জানাচ্ছি।

**শ্রী বঙ্কিমবিহারী মাইতি ঃ** শ্রদ্ধেয় অধ্যক্ষ মহাশয়, আজকে আমাদের বাজেট অধিবেশনের শেষ দিন, কিছুক্ষণ পরে এই হলের দরজা বন্ধ হয়ে যাবে। এই ভবনের মধ্যে থেকে আপনি যে ভাবে দক্ষ এবং সুনিপুণভাবে কাজ-কর্ম করেছেন তার জন্য আপনাকে ধন্যবাদ জানাচ্ছি। সমস্ত দলের যে সমস্ত সদস্য আছে তাঁরা আজকে এখান থেকে বিদায় নেবে।

[5-20—5-28 P.M.]

আপনাকে সেজন্য সকলেই অভিনন্দন জানিয়েছেন, আমিও আপনার সুনিপুণ কর্মদক্ষতার জন্য অভিনন্দন জানাই। আমরা যখনই যে নিবেদন ও প্রশ্ন নিয়ে আপনার কাছে গিয়েছি, আপনি সব সময়েই হাসিমুখে সেই সমস্ত প্রশ্নের ব্যাপারে আমাদের সুযোগ করে দিয়েছেন, সেজন্য আপনাকে অভিনন্দন জানাই। অভিনন্দন একই সঙ্গে জানাচ্ছি মাননীয় উপাধ্যক্ষ মহাশয়কেও। তিনি যখনই সভাকার্য পরিচালনার জন্য আসনে বসেছেন, তখনই বিভিন্ন সময়ে আমাদের নানা ভাবে হাসিয়ে তুলেছেন এবং দক্ষতার সাথে কর্মভার পালন করেছেন। সব সময়ে হাসির মাধ্যমে সমস্যাগুলিকে সহজ ভাবে আমাদের সামনে তুলে ধরবার চেষ্টা তিনি করেছেন এবং আমরা যে সমস্ত সমস্যা তাঁর সামনে তুলে ধরেছি, সেগুলিকে অনায়াসে সমাধান করে দিয়েছেন, সেজন্য তাঁকে আমার আন্তরিক অভিনন্দন জানাচ্ছি। এই সুযোগে বিরোধীপক্ষের নেতাদের আমি আমার অভিনন্দন জানাই। তাঁরা অনেক সময়ে আমাদের কাছ থেকে অনেক ক্ষোভ এর কথাবার্তা শুনেছেন, অনেক সময়ে তাঁদের আমরা বিরক্তও করেছি, আমি আশা করব, সেই সমস্ত তাঁরা ভুলে যাবেন। ইতিমধ্যে তাঁরা সেসব ভুলেও গেছেন, সেজন্য তাঁদের সকলকে আমি আন্তরিক অভিনন্দন জানাচ্ছি। মাননীয় পরিষদীয় নেতা পতিতবাবুকে সকলে ইতিমধ্যে প্রশংসা করেছেন, আমিও তাঁদের সাথে একাত্ম হয়ে তাঁকে আমার প্রশংসা ও ধন্যবাদ জানাই। আমরা সরকারপক্ষে আছি সেজন্য যে তাঁকে প্রশংসা করছি তা নয়, তাঁর প্রতি প্রশংসা বেশি করে ধ্বনিত হয়েছে বিরোধীপক্ষের মাননীয় সদস্যের কাছ থেকে। তিনি আমাদের এবং বিরোধীপক্ষের অনেক প্রশ্ন সমস্যা ও অপরাধকে হাসিমুখে সমাধান করেছেন। এই দিক বিচার করে আমি তাঁকে আরও একবার অভিনন্দন জানাই। এরই সাথে সাথে আমি মাননীয় মুখ্যমন্ত্রী থেকে আরম্ভ করে মন্ত্রিসভার সকল সদস্যবৃন্দকে অভিনন্দন জানাই। কারণ আমাদের উত্থাপিত বিভিন্ন প্রশ্নাবলীর উত্তরসমূহ তাঁরা যে ভাবে এখানে দিয়েছেন, যেগুলো জনস্বার্থে বিশেষ ভাবে প্রয়োজনীয় ছিল, সেদিক থেকে আমি আমাদের দলের পক্ষ থেকে তাঁদের সকলকে অভিনন্দন জানাচ্ছি। এরই সাথে সাথে বিধানসভার সমস্ত রিপোর্টার এবং কর্মচারিবৃন্দ এবং বাইরের কাগজের রিপোর্টারবৃন্দকে—তাঁরা যে ভাবে আমাদের কার্যবিধি পরিচালনার জন্য সহযোগিতা করেছেন, অনেক সময়ে রাত দশটা পর্যন্ত এখানে কোনও কোনও দিন সময় দিয়েছেন—সেজন্য তাঁদের সকলকে আমি অভিনন্দন জানাচ্ছি। সবশেষে, গতকাল মাননীয় অধ্যক্ষ মহাশয় আমাদের সকলের জন্য যে ভোজের ব্যবস্থা করেছিলেন এবং তা যে পরিমাণ আন্তরিকতায় পরিপূর্ণ ছিল, সে কথা স্মরণ করে মাননীয় অধ্যক্ষ মহাশয়কে অভিনন্দন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে বাজেট অধিবেশনের শেষ দিন। মাঝেমধ্যে কিছু প্রশ্নে ভুল বোঝাবুঝি সৃষ্টি হলেও শেষ পর্যন্ত সরকারপক্ষের এবং বিরোধীদলের সদস্যদের নিয়ে আপনি যে ভাবে এই হাউস সুষ্ঠুভাবে পরিচালনা করেছেন তার

জন্য আমি আমার দলের পক্ষ থেকে আপনাকে ধন্যবাদ জানাচ্ছি। এই হাউসকে সুষ্ঠুভাবে পরিচালনার জন্য অনুকূল পরিবেশ গড়ে তুলতে বিরোধীপক্ষের সদস্য এবং নেতৃবৃন্দ যে ভূমিকা পালন করেছেন সেজন্য তাঁদের সকলকে আমি ধন্যবাদ জানাচ্ছি। এই হাউসের কাজকর্ম পরিচালনার ক্ষেত্রে আপনাকে সাহায্য করেছেন হাউসের স্টাফ, তাঁরা যে ভাবে অক্লান্ত পরিশ্রম করেছেন তার জন্য আমি তাঁদের ধন্যবাদ জানাচ্ছি। আমি ধন্যবাদ জানাচ্ছি মাননীয় উপাধ্যক্ষ মহাশয় ও চেয়ারম্যানকে সভার কাজ সুষ্ঠুভাবে পরিচালনা করার জন্য।

**শ্রী পতিতপাবন পাঠক:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত দু' মাস কয়েকদিন ধরে বাজেট অধিবেশন চলল। শেষ দিনের শেষ লগ্নে সবাইকে ধন্যবাদ জানাই। বিশেষ করে বিরোধী দলের নেতাদের, মুখ্যসচেতক এবং বিরোধী দলের নেতা আবদুস সাত্তারকে আমার আন্তরিক অভিনন্দন এবং ধন্যবাদ জানাই। ধন্যবাদ জানাই সরকারি দলের প্রত্যেকটি বন্ধুকে এবং সর্বদলের নেতাদের কারণ সকলের সহযোগিতা না পেলে এই কঠিন দায়িত্ব পালন করা সম্ভব হত না। ধন্যবাদ এবং অভিনন্দন জানাই মাননীয় অধ্যক্ষ মহাশয়কে এবং উপাধ্যক্ষ মহাশয়কে এবং এছাড়াও সভা পরিচালনার জন্য মাননীয় চেয়ারম্যান শ্রী অমলেন্দ্র রায়কে। তিনি মাঝে মাঝে সভা পরিচালনা করেছেন। আর ধন্যবাদ জানাই অ্যাসেম্বলির এই সভা পরিচালনার সঙ্গে যুক্ত যেসব কর্মচারী তাদের। এখানকার উঁচু মহল যেভাবে আমাদের সহযোগিতা করেছেন এবং পরামর্শ দিয়েছেন, সাহায্য করেছেন তার জন্য ধন্যবাদ। কারণ তাঁদের অভিজ্ঞতা অনেক দিনের পুরনো, আমরা কয়েক বছরের জন্য এসেছি, এই পদে কয়েক বছর থাকব তার পরে আসব কি না সেটা পরের কথা কিন্তু বিধানসভার কর্মচারিদের আমার ধন্যবাদ জানানোর কোনও ভাষা নেই। এই বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী উমাকান্ত রায়:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এই বাজেট অধিবেশনের শেষ দিন। দু' মাস কয়েকদিন ধরে বিধানসভার অধিবেশন চলার পরে আজকে শেষ দিনে মাননীয় অধ্যক্ষ মহাশয়কে এবং উপাধ্যক্ষ মহাশয়কে আন্তরিক ধন্যবাদ জানাই। মাননীয় অধ্যক্ষ মহাশয় যেভাবে অধিবেশন চালিয়েছেন তাতে তাঁকে প্রশংসা না করে পারি না কারণ তিনি কখনো আমাদের ধমক দিয়েছেন আবার পরে ভালোভাবে বুঝিয়েছেন। সেইজন্য তাঁকে আন্তরিক ধন্যবাদ জানাই আমাদের দলের পক্ষ থেকে আর ধন্যবাদ জানাই বিরোধী বন্ধুদের এবং এই বিধানসভার পরিচালনার সঙ্গে যুক্ত যে সমস্ত কর্মচারী, যারা এই সভা পরিচালনার জন্য প্রচন্ডভাবে সহযোগিতা করেছেন। তাদের সকলকে আন্তরিক ধন্যবাদ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Speaker:** Thank you. I thank the Leader of the House, the Leader of the Opposition, the Parliamentary Affairs Minister, the Group Leaders, my Deputy Speaker and my colleagues in the Panel of Chairmen once again for their unstinted and helpful co-operation in administering and running this House.

I like to inform the Honourable Members that I have it in command from the Governor that the House stands prorogued with effect from the 10th May, 1986.

Before we part, I would only like to say that I hope to meet each and everyone of you again in the next Session when we meet. The House stands adjourned till then.

Thank you.

**Adjournment**

The House was accordingly adjourned Sine Die at 5-28 p.m.

Assembly was subsequently prorogued with effect from 10th May, 1986 under notification No. 275-P.A. dt. 30.4.86, the Home (P.A.) deptt. Govt. of West Bengal.

# INDEX TO THE
# West Bengal Legislative Assembly Proceedings
# (Official Report)

Vol : 85-No-IV, (Eighty Fifth Session) (from March-May, 1986)

(The 21st, 22nd, 23rd, 25th, 28th, 29th, 30th April &

5th, 6th & 7th May 1986)

**Bills**

**Statement Under Rule—346**



**Statement on Calling Attention**